*(খ) প্রশ্ন ওঠে না।*

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে দিনের পর দিন বৃদ্ধি পাচ্ছে না। ১৯৯৬,৯৭,৯৮ এই তিন বছরের আপনার কাছে কোনও তথ্য আছে কি যে কত নারী ধর্ষণ কেস হয়েছে, কত খুন, কত বধূ নির্যাতন হয়েছে? তা যদি থাকে সেটা বলুন তাহলে বোঝা যাবে বৃদ্ধি পাচ্ছে কিনা।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি সেটার উপর দাঁড়িয়েই 'না' বলেছি। তিনটি বিষয় দেখুন। ১৯৯৬ সালে এ রাজ্যে ধর্ষণের সংখ্যা ছিল ৮৫৫, ১৯৯৭ সালে ৮২৪, ১৯৯৮ সালে ৭৫৭। অর্থাৎ ডাউনওয়ার্ড ট্রেন্ড। তারপর মার্ডার অফ হাউস ওয়াইফস—১৯৯৭ সালে ছিল ২৬৬, ১৯৯৮ সালে ছিল ২৪৯। এটাও ডাউনওয়ার্ড ট্রেন্ড। তারপর টরচার অফ হাউস ওয়াইফস—গত বছর ছিল ৩ হাজার ৭২৮, এ বছর হয়েছে ৩ হাজার ৭০৪। তার জন্য আমি বলছি, মার্জিন্যালি হলেও সংখ্যাটা একটু কমেছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** নারী নির্যাতন, বধূ হত্যা বা ধর্ষণের কেস যা হচ্ছে তা যাতে না হয় তার জন্য সরকারের তরফ থেকে টি.ভি., রেডিও বা পোস্টারের মাধ্যমে প্রচার করার জন্য বিশেষ কোনও ব্যবস্থা নেওয়ার কথা চিন্তা করছেন কিনা যাতে এগুলি আরও কমে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার প্রস্তাবটি ভাল। টি.ভি., রেডিও আমাদের হাতে নেই। টি.ভি., রেডিওতে যা হয় তাতে এসবগুলি বাড়ছে বলে আমার ধারনা। টি.ভি., রেডিও থেকে মাস মিডিয়া শেখাচ্ছে কি? শেখাচ্ছে কি করে খুন করতে হয়, কি করে বেপরোয়াভাবে লুঠ করতে হয়, ভায়ালেন্স, ক্রাইম, সেক্স টি.ভি.-তে শেখাচ্ছে। উল্টো সমস্যা হচ্ছে। আমাদের হাতে সে ক্ষমতা নেই টি.ভি.-তে গিয়ে—এটা আমাদের নিয়ন্ত্রের বাইরে। এটা কেন্দ্রীয় সরকারের হাতে। আমরা আমাদের মতন চেষ্টা করছি। আমাদের সংস্কৃতি বিভাগ থেকে চেষ্টা করছি, অন্যভাবে চেষ্টা করছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** ১৯৯৮ সালে আমাদের এই রাজ্যের কোন জেলায় সবচেয়ে বেশি নারী নির্যাতন, বধূ হত্যা, নারী ধর্ষণ—এই সমস্ত ক্রাইম সবচেয়ে বেশি হয়েছে তা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি এই প্রশ্নটার এখনই উত্তর দিতে পারব না। এটা আমার মনে থাকবে, আমার কাছে জেলাওয়ারী হিসাব আছে, বিকেলে বাজেটের আলোচনার সময় আপনাকে নিশ্চয় বলে দেব।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বিভিন্ন জেলায় মহিলা সহায়ক কেন্দ্র করেছেন-এগুলি বন্ধ করার জন্য। এটা একটা সামাজিক সমস্যা। আপনি বিভিন্ন জেলায় এস.পি.-দের নেতৃত্বে মহিলা কমিটি করেছেন। সেই কমিটি মহিলাদের অভিযোগ নিয়ে তদন্ত করে, উভয় পক্ষের বক্তব্য শুনে মীমাংসার ব্যবস্থা করবেন। এ ক্ষেত্রে আমি জানতে চাচ্ছি যে, এই যে ব্যবস্থা আপনি প্রত্যেক জেলায় নিয়েছেন, থানা স্তরে এটা করবার ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা জেলা স্তরে এখন পর্যন্ত করতে পেরেছি এবং সেটা উইমেন কমিশনের সঙ্গে এক সঙ্গে। থানা পর্যন্ত আমরা এখনও নামতে পারছি না; তবে অনেক এন.জি.ও.-রা উৎসাহ দেখাচ্ছেন। যদি আরও এন.জি.ও. এবং উইমেন কমিশন সক্রিয় হন তাহলে থানা লেভেলে হয়ত যেতে পারব। জেলা স্তরে এই কমিটি জেলার কোনও কোনও কেস কি অবস্থায় আছে সেটা তারা দেখছেন। আপনি বললেন থানা পর্যন্ত করা হচ্ছে কি না? আপাতত জেলার বাইরে করতে পারছি না, নানা রকম অসুবিধা আছে। আমাদের মহিলা পুলিশ ফোর্স খুব কম থাকায় অসুবিধা হচ্ছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানতে চাই যে, আমার কাছে একটা কাগজ রয়েছে। এই কাগজে পশ্চিমবঙ্গ পুলিশ অ্যাশোসিয়েশনের সম্পাদক দাবি করেছেন যে, সরকার যে অপরাধের তথ্য দেন সেটা সঠিক নয়। সঠিক তথ্য চেপে দিয়ে বিকৃত তথ্য দিয়ে মানুষকে ভুল বোঝানো যায়। আপনি কৃতিত্বের দাবি করেছেন যে অপরাধের সংখ্যা কমেছে। আমি জানতে চাচ্ছি যে, পুলিশ অ্যাশোসিয়েশন যেটা বলেছেন যে সরকার সঠিক তথ্য দেয় না। সেটা সত্যি, না আপনি যেটা বলেছেন সেটা সত্যি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার তথ্য নিয়ে আপনি থাকুন, আমার তথ্য নিয়ে আমি দাঁড়িয়ে আছি।

**শ্রী কামাক্ষ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মূল প্রশ্নটা হচ্ছে বধূ হত্যা, বধূ নির্যাতন প্রসঙ্গে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা জানি না, আমরা গ্রামাঞ্চলে দেখেছি যে, এই বধূ হত্যা, বধূ নির্যাতন যে সমস্ত পরিবারে হচ্ছে, মূলত সেই পরিবার গ্রামাঞ্চলের ধনী, রায়তদের মধ্যে। তারা পশ্চিমবাংলার এক বা একাধিক রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত, যারা এই সরকারের বিরোধী। তারা থানায় গিয়ে বধূ হত্যা, বধূ নির্যাতন ইত্যাদি ব্যাপারে প্রশাসন যাতে কোনও ব্যবস্থা না নেয় তার জন্য তদ্বির করে। আমরা দেখেছি যে সাধারণত গ্রামাঞ্চলের ধনী পরিবারের মধ্যে এই বধূ

*হত্যা, বধূ নির্যাতন বেশি হচ্ছে। এবং তারা এক বা একাধিক রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত। সেই দলগুলি আমাদের সরকার বিরোধী দল বলে পরিচিত। কাজেই সেই সম্পর্কে আপনি কোনও ব্যবস্থা নেবেন কি না?*

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা সঠিক বলেছেন যে, গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে দেখা গেছে যে এই বধূ হত্যা, বধূ নির্যাতন এগুলির মূল কারণ হচ্ছে টাকা-পয়সা, সম্পদ নিয়ে এবং এটা এক ধরনের ধনী সম্প্রদায়ের মধ্যে হচ্ছে। তবে কোনও রাজনৈতিক দল এটা তাদের রাজনৈতিক কর্মসূচি হিসাবে করছেন বলে আমার মনে হয় না। তবে আমি একথা বলতে পারি যে আমাদের এখানে সরকারি পক্ষ, বিরোধী পক্ষ সকলের একসঙ্গে বধূ হত্যা, বধূ নির্যাতন, খুন ইত্যাদি এগুলির বিরুদ্ধে দাঁড়ানো উচিত।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আমার জিজ্ঞাস্য, এই নারী নির্যাতন এবং ৩৭৬-এর নারী ধর্ষণ কেসের আসামীদের ৯০ দিনের মধ্যে চার্জশিট দেবার কথা চিন্তা ভাবনা করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ৯০ দিনের মধ্যে চার্জশিট দিতে হবে এটা আইনেই রয়েছে। সবক্ষেত্রে সেটা হচ্ছে না সেটা অন্য কথা। তবে অবস্থাটা অত খারাপ নয়। ১৯৯৬ থেকে বলতে পারি—ঐ বছর ৮২৬টি কেস হয়েছিল ধর্ষণের, ৭৩৫ জন গ্রেপ্তার হয়েছিল; ১৯৯৭ সালে ৭৮২ কেসে ৭৮২ জন অ্যারেস্ট হয়েছে। আমি বলতে চাই, প্রতিটি ক্ষেত্রেই আসামী গ্রেপ্তার হচ্ছে। প্রত্যেক ক্ষেত্রেই কেস হচ্ছে এবং চার্জশিটও যথা সময়ে অর্থাৎ ৯০ দিনের মধ্যেই দিচ্ছি। কলকাতায় যাদের চার্জশিট দিয়েছি তাদের মধ্যে কতজনের শাস্তি হয়েছে সেই সংখ্যাটাও চাইলে বলতে পারি। কিছু ক্ষেত্রে পারি নি, ৯০ দিনের মধ্যে চার্জশিট দিতে পারি নি। সেগুলো ব্যতিক্রমী ঘটনা। কিন্তু যেসব আসামী ধরা পড়েছে তাদের শাস্তি হয়েছে। মামলা এবং শাস্তির জেলাওয়ারী হিসেবটা চাইলে দিতে পারি। তবে যেসব আসামী গ্রেপ্তার হয়েছে তাদের বিরুদ্ধে ৯০ দিনের মধ্যেই চার্জশিট দেওয়া হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি যখন এটা বললেন তখন আমি একটি সেনসেটিভ মার্ডার কেসের কথা উল্লেখ করছি। শ্রী হাসিম আব্দুল হালিম, মিঃ স্পিকারের শ্যালক খুন হলেন এবং চার্জশিট দেওয়া হল ৯০ দিন পেরিয়ে ৯১ দিনের মাথায়— Kindly take a note of it—যাতে আসামী বেল পেতে পারে। আমি ডে টু ডে পুলিশকে এই করতে দেখছি। এক্ষেত্রে একদিন পরে চার্জশিট দেওয়া হয়েছে এবং তার তিন দিন পরে আসামীকে কোর্টে হাজির করা হয়েছে। অর্থাৎ ৪ দিন পরে। একটি ডেফিনিট ঘটনার কথা বললাম, একটি সেনসেটিভ মার্ডার কেসে পুলিশী অপদার্থতার জন্য এটা হয়েছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এই কাহিনী না বললেই পারতেন। এই ব্যাপারে অধ্যক্ষ মহাশয়ের সঙ্গে প্রতি সপ্তাহেই কথা হয়েছে যে, কিভাবে দ্রুত চার্জশিট দেওয়া যায়। বিশেষ কয়েকটি evidence এবং witness ইত্যাদির ব্যাপার ছিল। আমরা চেষ্টা করেছিলাম ৯০ দিনের অন্তত একদিন আগে চার্জশিট দিতে, কিন্তু দুজন absconded হয়ে গেল। তাদের একজনকে চেষ্টা করে পেয়েছি, কিন্তু এখনও একজন abscond হয়ে রয়েছে। তারই জন্য চার্জশিট দিতে দেরি হয়েছে। এটা উনিও জানেন।

... (গোলমাল) ...

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** সেই তো abscond হয়ে রইল, তাহলে ৯০ দিনের একদিন আগে চার্জশিট দিলেন না কেন?

... (গোলমাল) ...

[12-00 – 12-10 p.m.]

**(NOISE & INTERRUPTIONS)**

**Mr. Speaker :** Mr. Bapuly, no debate on this. ...(noise)... The question was relating to rape not murder. ...(noise)... No debate. ...No more. ... the question hour is over.

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### তৈলবীজ উৎপাদন বৃদ্ধি

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭) **শ্রী রামপদ সামন্ত :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিভিন্ন ধরনের তৈলবীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা বাড়ানোর জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) তৈলবীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা বাড়াবার জন্য ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের উন্নত জাতের বীজ, ইনপুট কিট, প্রদর্শন ক্ষেত্র, রাইজেবিয়াম কালচার, অনুখাদ্য এবং কৃষক প্রশিক্ষণ ইত্যাদি বিষয়গুলি সরবরাহ এবং ব্যবস্থা করা হয়। এই রাজ্যে

বর্তমান-এ তৈলবীজ উৎপাদন বাড়াবার লক্ষ্যে তিনটি প্রকল্প চালু আছে।

প্রকল্পগুলি হল ঃ-

(১) কেন্দ্রীয় সহায়তায় তৈলবীজ উৎপাদন প্রকল্প ঃ

(২) রাজ্য সরকারের সহায়তায় তৈলবীজ উন্নয়ণ প্রকল্প ঃ

(৩) রাষ্ট্রীয় তৈলবীজ ও বনস্পতি তৈল বিকাশ বোর্ড, সংক্ষেপে NOVOD বোর্ড।

## রাজ্যে নারী নির্যাতন ও ধর্ষণ

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত কলকাতায় ও কলকাতা বাদে রাজ্যের অন্যত্র (পৃথক পৃথক হিসাবে) নারী নির্যাতন ও ধর্ষণের সংখ্যা কত; এবং

(খ) ১৯৯৭ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত উল্লিখিত ক্ষেত্রে অনুরূপ কতগুলি অপরাধের ঘটনা ঘটেছিল?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| (ক) অপরাধের বিবরণ | কলকাতা | অন্যত্র |
|---|---|---|
| ধর্ষণ | ২৭ | ৭৩০ |
| নারী নির্যাতন | ৩৩৬ | ৪৬১১ |

| (খ) অপরাধের বিবরণ | কলকাতা | অন্যত্র |
|---|---|---|
| ধর্ষণ | ২৮ | ৭৯৬ |
| নারী নির্যাতন | ২৫৩ | ৪৭৫২ |

## ভেটেরিনারী কলেজ স্থাপন

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৭) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য ও উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে উপযুক্ত প্রাণী

বিশেষজ্ঞ ও চিকিৎসকের চাহিদা পূরণের জন্য একটি দ্বিতীয় ভেটেরিনারী কলেজ স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, রাজ্যের কোন স্থানে উক্ত কলেজটি স্থাপন করা হবে/হচ্ছে; এবং

(গ) সংশ্লিষ্ট কলেজ স্থাপনের কাজটি বর্তমানে কোন স্তরে আছে?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## পোস্টমর্টেম রিপোর্ট

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৩) **শ্রী প্রবোধ পুরকাইত এবং শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ থেকে ১৯৯৮ পর্যন্ত (বছরওয়ারি হিসাবে) মোট কতগুলি ক্ষেত্রে পোস্টমর্টেম রিপোর্ট পাওয়া যায়নি; এবং

(খ) পোস্টমর্টেম পরীক্ষা দ্রুত সমাধান ও অটোপ্সি সার্জেনের চূড়ান্ত রিপোর্ট জমা দেওয়ার কাজ ত্বরান্বিত করার জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬ সালে— ৪,৮৩৮টি
১৯৯৭ সালে— ৫,৭৮৭টি
এবং
১৯৯৮ সালে— ৯,৩৫৩টি।

(খ) স্বাস্থ্য দপ্তরের সঙ্গে নিয়মিত যোগাযোগ করা হচ্ছে। অটোপ্সি সার্জেনের সংখ্যা বৃদ্ধির দিকে ও নজর দেওয়া হচ্ছে। সরকার এ বিষয়ে সামগ্রিক পর্যালোচনার জন্য একটি উচ্চ-ক্ষমতাসম্পন্ন কমিটি নিয়োগ করেছেন।

**সীমান্তবর্তী এলাকায় অনুপ্রবেশ**

***২৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৬) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সীমান্তবর্তী এলাকায় অনুপ্রবেশ ঘটানোর ক্ষেত্রে বিদেশি গুপ্তচর সংস্থা আই. এস. আই.-এর ভূমিকা সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোনও তথ্য আছে কি না; এবং

(খ) থাকলে তা কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Number of train dacoity/robbery**

***238.** (Admitted Question No. *313) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the total number of train dacoity/robbery cases recorded in West Bengal during the year 1996;

(b) the total amount involved in (a);

(c) loss of human life, if any, on this account; and

(d) the position with regard to (a), (b) and (c) in 1997 and 1998?

**Minister-in-charge of the Home (Police) Department :**

| | | | |
|---|---|---|---|
| (a) | Dacoity | — | 57 |
| | Robbery | — | 54 |
| | | **Total** | **111** |

(b) Rs. 21,83,340- (Approx.) Rupees twenty one lakh eighty three

thousand three hundred and forty approximately.

(c) Nill

| (d) | 1997 | 1998 |
|---|---|---|
| i) Dacoity | 27 | 40 |
| Robbery | 42 | 52 |
| | 69 | 92 |

ii) Rs. 11,20,000/- (Approx.) Rs. 17,45,000/- Approx.)

**আলু, পেঁয়াজের দর নিয়ন্ত্রণ**

*২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৯) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) এবং **শ্রী ইউনুস সরকার ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আলু, পেঁয়াজের দর নিয়ন্ত্রণে রাখার জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পেঁয়াজের দর সর্বতোভাবে নিয়ন্ত্রণে রাখা এ রাজ্যের পক্ষে সম্ভব নয় কারণ এ রাজ্যে পেঁয়াজের উৎপাদন প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল। মহারাষ্ট্র, গুজরাট, উত্তরপ্রদেশ প্রভৃতি রাজ্য থেকে আমদানী করে এ রাজ্যের চাহিদা মেটানো হয়। এই সমস্ত রাজ্যের পেঁয়াজের দর, পরিবহন খরচ ইত্যাদির উপর পেঁয়াজের দর অনেকটা নির্ভর করে। এছাড়া পেঁয়াজের সংরক্ষণ ব্যবস্থা এখনও কোথাও গড়ে তোলা যায়নি।

আলুর দর নিয়ন্ত্রণে নিম্নলিখিত পদক্ষেপগুলি গৃহীত হয়েছে।

(ক) আলুর দর নিয়ন্ত্রণে রাখার জন্য সরকার হিমঘরের পর্যাপ্ত সম্প্রসারণের উদ্যোগ নিয়েছে। বর্তমানে হিমঘরের ধারণ ক্ষমতা ৩৪ লক্ষ মেট্রিক টন।

(খ) কেন্দ্রীয় সমবায় সংস্থা 'নাফেড' কে আলু কিনে সংরক্ষণ করার জন্য অনুরোধ করা হয়েছে। প্রয়োজনে সেই আলুর বাজারে বিক্রি করে মূল্য নিয়ন্ত্রণে চেষ্টা করা হবে।

আলু সংরক্ষণের পরিকল্পনা বহুলাংশে কার্যকর করা হয়েছে। আরও বেশি হিমঘর সম্প্রসারণের উদ্যোগকে উৎসাহিত করা হচ্ছে। আশা করছি ২০০০ সালে আলু সংরক্ষণের সময় হিমঘরের ধারণ ক্ষমতা প্রায় গড়ে পঁয়ত্রিশ লক্ষ মেট্রিক টনে পৌঁছবে।

## তথ্যচিত্রে সিরাজদ্দৌলা

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮০) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঐতিহাসিক মুর্শিদাবাদ ও নবাব সিরাজদ্দৌলাকে নিয়ে কোনও তথ্যচিত্র প্রকাশ করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কোন পর্যায়ে আছে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## জলপাইগুড়ি জেলায় বন্যায় ক্ষতিগ্রস্থ জমির পরিমাণ

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৬) **শ্রী সালিব টপ্পো ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত বন্যায় জলপাইগুড়ি জেলায় ক্ষতিগ্রস্থ জমির পরিমাণ কত;

(খ) উক্ত ক্ষতিগ্রস্থ জমির কৃষকদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, কি পরিমাণ অর্থ ঐ জেলার জন্য বরাদ্দ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত বন্যায় জলপাইগুড়ি জেলায় ক্ষতিগ্রস্ত জমির পরিমাণ ৪৯,৮৭০ হেক্টর

(খ) **উক্ত ক্ষতিগ্রস্ত জমির কৃষকদের ক্ষতি পূরণ** দেওয়া হয়েছে।

(গ) ১,০৩,৫২,২২০.৫০ টাকা ঐ জেলার জন্য বরাদ্দ করা হয়েছিল।

**রাজ্যে যৌনকর্মীর সংখ্যা**

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৭) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে যৌনকর্মীর সংখ্যা কত; এবং

(খ) উক্ত কর্মিদের সমিতি করবার অধিকার দেওয়ার ব্যাপারে রাজ্য সরকারের চিন্তা-ভাবনা কি?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিষয়ে কোন সমীক্ষা না থাকার জন্য সঠিক যৌন কর্মীর সংখ্যা জানা সম্ভব নয়।

(খ) সমিতি করার অনুমতি দান সমাজ কল্যাণ বিভাগের আওতায় পড়ে না।

**রাজ্যে মহিলা কনস্টেবলের সংখ্যা**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮১) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পুলিশ বাহিনীতে কত শতাংশ মহিলা কনস্টেবল আছে; এবং

(খ) মহিলা কনস্টেবল সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১.১৮ (এক দশমিক এক আট) শতাংশ।

(খ) হ্যাঁ।

**আলু অত্যাবশ্যক পণ্য**

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৬) **শ্রী রবীন মুখার্জি ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলুকে অত্যাবশ্যক পণ্য হিসাবে ঘোষণা করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলুকে অত্যাবশ্যক পণ্য হিসাবে ঘোষণা সংক্রান্ত বিষয়টি বিবেচনাধীন আছে। এ বিষয়ে প্রয়োজনীয় নথিপত্রাদি খাদ্য ও সরবরাহ দপ্তরে প্রেরিত হয়েছে।

**কৃষকদের ভরতুকি**

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৮) শ্রী **বুদ্ধদেব ভকত ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সার ও ডিজেলের মূল্য বৃদ্ধির ফলে রাজ্যে কৃষকদের ভরতুকি দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সার ও ডিজেলের জন্য মূল্য বৃদ্ধির ফলে কৃষকদের ভরতুকি দেবার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের নেই।

**মহিলাদের আত্মহননের প্রবণতা**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৯) শ্রী **সুধীর ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে মহিলাদের আত্মহননের প্রবণতা বাড়ছে; এবং

(খ) সত্যি হলে, আত্মহননের ক্ষেত্রে প্ররোচনাকারি ব্যক্তিদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার চিন্তা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**যাদবপুর টি. বি. হাসপাতালে কবি সুকান্ত ভট্টাচার্যের স্মৃতিবিজড়িত কক্ষ**

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭০) শ্রী **ব্রহ্মময় নন্দ ঃ** তথ্য ও সংস্কৃতি

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কবি সুকান্ত ভট্টাচার্য যাদবপুরের কে. এস. রায় টি.বি. হাসপাতালের যে কক্ষটিতে শেষ নিঃশ্বাস ত্যাগ করেছিলেন সেই কক্ষটি মর্যাদাসহকারে সংরক্ষণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৮ সালের আগস্ট মাসে ঘরটি সংস্কার করে হাসপাতাল কর্তৃপক্ষের হাতে তুলে দেওয়া হয়েছে।

## বে-আইনি খাটাল

*২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৮) **শ্রী জটু লাহিড়ী ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা শহরে এখনও বে-আইনি খাটাল চালু আছে; এবং

(খ) সত্যি হলে, তার সংখ্যা কত?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সঠিক সংখ্যা বলা যাবে না, কারণ সমীক্ষা ও উচ্ছেদ একই সঙ্গে চলে।

## জেল থেকে বন্দি পলায়নের সংখ্যা

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৩) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১-১-৯৬ থেকে ৩১-১২-৯৮ পর্যন্ত কতজন বন্দি রাজ্যের বিভিন্ন জেল থেকে পালিয়ে যেতে সমর্থ হয়েছে;

(খ) জেল থেকে পালিয়ে যাওয়া বন্দীদের মধ্যে কতজন পুনরায় গ্রেপ্তার হয়েছেন; এবং

(গ) উক্ত বিষয়ে সরকার কি কোনও বিশেষ সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২২ জন

(খ) ৪ জন

(গ) হ্যাঁ।

**কালোবাজারি/মজুতদার/ব্যবসায়ী গ্রেপ্তারের সংখ্যা**

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৭) **শ্রী শঙ্কর সিং ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত কতজন কালো-বাজারি/মজুতদার/ব্যবসায়ীকে পুলিশ গ্রেপ্তার করেছেন;

(খ) তন্মধ্যে কতজনের সাজা হয়েছে; এবং

(গ) উক্ত সময়ে জরিমানা বাবদ কত টাকা সরকারি তহবিলে জমা পড়েছে।

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৩৪ জন।

(খ) ১৬ জনের শাস্তি হয়েছে এবং বাকী অবশিষ্ট জনের বিরুদ্ধে কেস বিচারাধীন আছে।

(গ) জরিমানা বাবদ ৩০০ (তিন শত) টাকা এবং বাজেয়াপ্ত মাল বিক্রয় বাবদ ৩৯,২০,৯১৪.৪০ (উনচল্লিশ লক্ষ কুড়ি হাজার নয়শত চৌদ্দ টাকা চল্লিশ পয়সা সরকারি তহবিলে জমা পড়েছে।

**তথ্যচিত্র নির্মাণ**

*২৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৪) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার বিভিন্ন মনীষীদের নিয়ে তথ্যচিত্র করতে উদ্যোগী হয়েছেন;

(খ) সত্যি হলে, কোন কোন মনীষীদের নাম বিবেচনা করা হয়েছে; এবং

(গ) উক্ত বিষয়ে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অনধিক ৫৫ জন বিশিষ্ট ব্যক্তিত্বের জীবন ও কর্ম বিষয়ক তথ্যচিত্র রাজ্যসরকার কর্তৃক নির্মিত বা ক্রয় করা হয়েছে। এ বিষয়ে একটি তালিকা সংযোজিত হল।

**পঃ বঃ সরকার প্রযোজিত বিশিষ্ট ব্যক্তিত্বদের জীবনী নির্ভর তথ্য চিত্রের তালিকা ঃ**

| তথ্যচিত্রের নাম | প্রযোজনা/ক্রয়ের বৎসর | নির্মাণ মূল্য/ক্রয়মূল্য (Rs) |
|---|---|---|
| তুষার ভাগ্য তেনজিং | ১৯৫৭-৫৮ | ——— |
| ব্রহ্মানন্দ কেশবচন্দ্র | ১৯৬০-৬১ | ১২,৫৮৯.৫০ |
| ওস্তাদ আলাউদ্দিন খাঁ | ১৯৬০-৬১ | ১০,৫১৫.০০ |
| রবীন্দ্রনাথ ও শান্তিনিকেতন | ১৯৬০-৬১ | ১,৫৪৪.০০ |
| রবীন্দ্রনাথ ও পল্লী সংগঠন | ১৯৬০-৬১ | ২৫৮.৭৫ |
| রবীন্দ্রনাথের চিত্রকলা | ১৯৬২-৬৩ | ১,১২৪.৭২ |
| স্বামীজীর ডাক | ১৯৬২-৬৩ | ৪,৮০৩.৭৫ |
| বিবেকানন্দের স্মরণোৎসব | ১৯৬২-৬৩ | ৭,৩০৮.৭৫ |
| স্বামী বিবেকানন্দ | ১৯৬৩-৬৪ | ৩১,৫৫১.০০ |
| ডঃ মেঘনাদ সাহা | ——— | ——— |
| শাস্ত্রীজী (লালবাহাদুর শাস্ত্রী) | ১৯৬৫-৬৬ | ৭,৩৫৮.৭৫ |
| ভগিনী নিবেদিতা | ১৯৬৭-৬৮ | ৮,৫৫৫.৪০ |
| পরিতোষ সেন | ১৯৬৮-৬৯ | ২১,৩১৫.০০ |

| তথ্যচিত্রের নাম | প্রযোজনা/ক্রয়ের বৎসর | নির্মাণ মূল্য/ক্রয়মূল্য (Rs) |
|---|---|---|
| শরৎ মেলা | ১৯৬৮-৬৯ | ৮০,০০০.০০ |
| যামিনী রায় | ১৯৬৯-৭০ | ৮০,০০০.০০ |
| অবনীন্দ্রনাথ ও তাঁর কথা শিল্প | ১৯৭১-৭২ | ৩৭,২৯৭.৫০ |
| বিদ্যাসাগর | ১৯৭২-৭৩ | ৩২,০০০.০০ |
| প্রিয় বাপু | ১৯৭২-৭৩ | ৩০,০০০.০০ |
| ভারতরত্ন বিধানচন্দ্র | ১৯৭৩-৭৪ | ৩৪,৩১৯.২৬ |
| শরৎচন্দ্র (বাংলা) | ১৯৭৫-৭৬ | ৫১,৭৬৪.৬২ |
| শরৎচন্দ্র (ইংরাজী) | ১৯৭৬-৭৭ | ৩৬,৪৪১.১০ |
| ভীষ্মদেব চট্টোপাধ্যায় | ১৯৭৭-৭৮ | ৩৬,৯৭৭.৭২ |
| অবনীন্দ্রনাথ | ১৯৭৮-৭৯ | ১,০৭,৮৪৩.৩৯ |
| চলচ্চিত্রের পথিকৃৎ ডি. জি. | ১৯৭৯-৮০ | ৪১,১২৯.৯৭ |
| আচার্য সুনীতিকুমার | ১৯৭৯-৮০ | ৩৭,৮৪১.০৯ |
| সুকান্ত | ১৯৮০-৮১ | ৫৪,০০০.০০ |
| ওস্তাদ বিসমিল্লা খাঁ | ১৯৮৩-৮৪ | ৯৩,১৭৪.৬৮ |
| কমরেড হরেকৃষ্ণ কোঙার | ১৯৮৪-৮৫ | ৪১,১৪৮.০০ |
| দেবব্রত বিশ্বাস | ১৯৮৪-৮৫ | ১,৭৭,৮০০.২২ |
| বিস্ফোরণ (ঋত্বিক ঘটক) | ১৯৮৪-৮৫ | ৬৭,৪৬৩.৯৪ |
| দেবীপ্রসাদ | ১৯৮৫-৮৬ | ৬০,০০০.০০ |
| লোক কবি নিবারণ পণ্ডিত | ১৯৮৬-৮৭ | ৭৭,২৮১.৬৭ |
| শতাব্দীর নাট্যকার মন্মথ রায় | ১৯৮৬-৮৭ | ৬৮,০৮৪.৬১ |

| তথ্যচিত্রের নাম | প্রযোজনা/ক্রয়ের বৎসর | নির্মাণ মূল্য/ক্রয়মূল্য (Rs) |
|---|---|---|
| তিমির বরণ | ১৯৮৭-৮৮ | ৭৯,০০০.০০ |
| গোপাল চন্দ্র | ১৯৮৭-৮৮ | ১,৪১,৪৭৫.০০ |
| সুকুমার রায় | ১৯৮৮-৮৯ | ৩,৮৫,০০০.০০ (প্রিন্ট সহ) |
| উদয় শঙ্কর | ১৯৮৮-৮৯ | ২,৯৩,৫৬০.২৮ |
| আচার্য প্রফুল্লচন্দ্র রায় | ১৯৮৯-৯০ | ১,৫৭,৬৭৯.৫০ |
| মুক্তির আরেক নাম ম্যাণ্ডেলা | ১৯৯১-৯২ | ৬৩,৭১০.৭০ |
| কবিতার অনন্ত যাত্রাপথে (জীবনানন্দ) | ১৯৯১-৯২ | ১,১৪,৬৪৪.৭৪ |
| শ্রদ্ধার্ঘ্য (সত্যজিৎ রায়) | ১৯৯১-৯২ | ৭৩,৩২৯.৭২ |
| রদ্যাঁ ইন ক্যালকাটা | ১৯৯২-৯৩ | ৫৩,৮৫৮.৭২ |
| সাহিত্যের সব্যসাচী (প্রেমেন্দ মিত্র) | ১৯৯৪-৯৫ | ১,৫৩,৪৪১.৩৪ |
| অভিযাত্রিক (বিভূতিভূষণ) | ১৯৯৫-৯৬ | ৩,৫৪,৮৪৪.০০ |
| স্বর্ণকণ্ঠ (হেমন্ত) | ১৯৯৫-৯৬ | ১,৬৭,৫৬১.০০ |
| রবীন্দ্রনাথ ও চলচ্চিত্র | ১৯৯৫-৯৬ | ২,৪৭,৪৩৩.০০ |
| রবীন্দ্রনাথ ঠাকুর (প্রিন্ট) | ১৯৯৫-৯৬ | ৭৮,০১০.০০ |
| মোহর (কণিকা বন্দ্যোপাধ্যায়) | ১৯৯৫-৯৬ | ২,৯৫,৪৭০.০০ |
| এ লিভিং লিজেণ্ড (হীরেন্দ্রনাথ মুখোপাধ্যায়) | ১৯৯৬-৯৭ | ২,৯৮,৬৮৩.০০ |
| শান্তিদেব | ১৯৯৬-৯৭ | ৫,২৫,৩৪৫.০০ |
| এ মাইলস টু গো বিফোর আই স্লিপ (থাঙ্কমণি কুট্টি) | ১৯৯৬-৯৭ | ১,৭৩,৪৪০.০০ |

| তথ্যচিত্রের নাম | প্রযোজনা/ক্রয়ের বৎসর | নির্মাণ মূল্য/ক্রয়মূল্য (Rs) |
|---|---|---|
| রেনোয়া ইন ক্যালকাটা (প্রিন্ট) | ১৯৯৬-৯৭ | ২৮,১৪০.০০ |
| সিম্বেসিস (পি. সি. সরকার) (প্রিন্ট) | ১৯৯৭-৯৮ | ১,৪০,৯০৪.০০ |
| ফিল্মমেকার ফর ফ্রিডম (তপন সিংহ) (প্রিন্ট) | ১৯৯৭-৯৮ | ১,৮৪,৪৮৪.০০ |
| দি ফ্লেমিং সোর্ড (নেতাজী সুভাষচন্দ্র) | নির্মীয়মান | ১৫,০০,০০০.০০ (বরাদ্দর) |
| | মোট | ৬৮,৫৬,৪৮৬.৩৯ |

(গ) এ পর্যন্ত মোট ৬৮,৫৬,৪৮৬.৩৯ (আটষট্টি লক্ষ ছাপান্ন হাজার চারশত ছিয়াশি টাকা উনচল্লিশ পয়সা) মাত্র বরাদ্দ করা হয়েছে।

## জেলে বিদেশি নাগরিক

*২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৩) **শ্রী মোজাম্মেল হক** (মুর্শিদাবাদ) ঃ কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেয়াদ উত্তীর্ণ হয়ে যাওয়া সত্ত্বেও রাজ্যে বিভিন্ন জেলে বিদেশি নাগরিকরা আটক অবস্থায় আছেন;

(খ) সত্যি হলে, কোন কোন জেলে কোন কোন দেশের এমন নাগরিক আছেন; এবং

(গ) সরকার এ বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে কোন কোন জেলে কোন কোন দেশের নাগরিক আছেন, তা নিচে দেওয়া হল ঃ

| | | |
|---|---|---|
| প্রেসিডেন্সী জেল | মায়ানমার | ৩৫ জন |
| | ইরানী | ১ জন |

| | | |
|---|---|---|
| | নেপালী | ১ জন |
| | তাইওয়ান | ১ জন |
| দমদম কেন্দ্রীয় কারা | মায়ানমার | ২ জন |
| জলপাইগুড়ি জিলা কারা | বাংলাদেশী | ২ জন |
| কোচবিহার জিলা কারা | মায়ানমার | ৬ জন |
| হাওড়া জিলা কারা | বাংলাদেশী | ৫ জন |
| মাথাভাঙ্গা সাব জেল | বাংলাদেশী | ১ জন |
| লালবাগ সাব জেল | বাংলাদেশী | ১ জন |
| ইসলমাপুর সাব জেল | বাংলাদেশী | ১১ জন |

(গ) কারাদপ্তর রাজ্যের স্বরাষ্ট্র দপ্তরের মাধ্যমে ভারত সরকারের স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে যোগাযোগ করে সংশ্লিষ্ট বিদেশি দূতাবাসগুলির দায়িত্ব প্রাপ্ত প্রতিনিধিদের মাধ্যমে উপযুক্ত নথিপত্র (ভ্যালিড ট্রাভেল ডকুমেন্ট) করে চুক্তিপ্রাপ্ত বিদেশি নাগরিকদের পুলিশ কর্তৃপক্ষের মাধ্যমে তাদের স্বদেশে পাঠানোর ব্যবস্থা করে।

## Unstarred Questions

## (To which Written Answers were laid on the Table)

### কলকাতা পুলিশের নতুন পদ

২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) কলিকাতা পুলিশের কি কি নতুন পদ সৃষ্ট করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) কলিকাতা পুলিশের নিম্নলিখিত নতুন পদগুলি সৃষ্টি করা হয়েছে ঃ

| নতুন পদ | | সংখ্যা |
|---|---|---|
| অ্যাসিস্টেন্ট কমিশনার অফ পুলিশ | .. | ৩ |
| ইন্সপেক্টর | .. | ১৩ |
| সার্জেন্ট | .. | ৬৮ |
| সাব-ইন্সপেক্টর | .. | ১২ |
| অ্যাসিস্টেন্ট সাব-ইন্সপেক্টর | .. | ৩২ |
| জমাদার | .. | ৬ |
| হেড কনস্টেবল | .. | ১১৮ |
| কনস্টেবল | .. | ৯২২ |
| পুলিশ ড্রাইভার | .. | ৫৮ |
| ওয়্যারলেস সুপারভাইজার গ্রেড-১ | .. | ১ |
| ওয়্যারলেস সুপারভাইজার গ্রেড-২ | .. | ২ |
| ওয়্যারলেস হেলপার | .. | ৪ |
| হেড অ্যাসিস্টেন্ট | .. | ১ |
| আপার ডিভিসন অ্যাসিস্টেন্ট | .. | ৬ |
| লোয়ার ডিভিসন অ্যাসিস্টেন্ট | .. | ৬ |
| টাইপিস্ট | .. | ৩ |
| পিওন | .. | ৪ |
| সুইপার | .. | ৪ |

## ডি. ভি. সি.-র জলে বন্যা

২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০) **শ্রী কমল মুখার্জি** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ডি. ভি. সি. কর্তৃপক্ষ অধিক পরিমাণে জল ছাড়লে হাওড়া

এবং হুগলি জেলার বিভিন্ন অঞ্চল বন্যার কবলে পড়ে; এবং

(খ) সত্যি হলে, এই বন্যা রোধের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ডি. ভি. সি. কর্তৃপক্ষ অধিক পরিমাণে জল ছাড়লে হাওড়া এবং হুগলি জেলার বিভিন্ন অঞ্চল বন্যার কবলে পড়ে।

(খ) এই বন্যা রোধের জন্য সংশোধিত নিম্নদামোদর নিকাশি প্রকল্প রচনা করা হয়েছে।

**হুগলি জেলার 'ঘুঙ্গির খাল' সংস্কার**

**২৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫১) **শ্রী কমল মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার চন্দননগর ও চাঁপদানী বিধানসভার অন্তর্গত "ঘুঙ্গির খাল" সংস্কারের জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত সংস্কারের জন্য আনুমানিক কত টাকা ব্যয়িত হবে বলে মনে হয়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। 'ঘুঙ্গির খাল' সংস্কারের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) প্রকল্পটি 'গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ'-এর নিকট অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। তবে প্রকল্পাধীন খালটির পুনর্খনন কাজের অংশটি পঞ্চায়েতের মাধ্যমে করার জন্য জেলা পরিষদে পাঠানো হয়েছে। ঘুঙ্গির খালটি 'কাট-কুন্তী' খালকে একটি 'সাইফন'-এর মাধ্যমে অতিক্রম করবে। ঐ সাইফনের কাজ আরম্ভ করা হয়েছে।

(গ) উপরোক্ত 'সাইফন' নির্মাণে আনুমানিক ৪৭ লক্ষ টাকা ব্যয়িত হবে। খাল পুনর্খননের কাজ জেলা পরিষদের বর্তমান সিডিউল অনুযায়ী করতে হবে। যা এখনও নির্ধারণ করে সেচ ও জলপথ দপ্তরকে জানানো হয়নি।

**দুঃস্থ মানুষদের পুনর্বাসন**

**২৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯) **শ্রী কমল মুখার্জি ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুঃস্থ মানুষদের আর্থ-সামাজিক পুনর্বাসনের স্বার্থে সরকার কি পদ্ধতিতে কি রূপ/কি ধরনের অনুদান দিয়ে থাকেন;

(খ) গত আর্থিক বছরে এইরূপ কত অর্থ অনুদান হিসাবে জেলাগুলিকে দেওয়া হয়েছে (তালিকা); এবং

(গ) অনুদান পাবার ব্যাপারে বিধায়কদের সুপারিশ অগ্রাধিকারের কোনও ব্যবস্থা আছে কি?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর্থিক দিক দিয়ে দুর্বল (অর্থাৎ যে পরিবারের মাসিক আয় ১,০০০ (এক হাজার) টাকার কম) ব্যক্তিদের আর্থিক পুনর্বাসনের জন্য ত্রাণ বিভাগের একটি প্রকল্প চালু আছে। ক্ষুদ্র ব্যবসার ক্ষেত্রে ১,০০০ (এক হাজার) টাকা ও সেলাই মেশিন বাবদ ২,০০০ (দুই হাজার) টাকা মঞ্জুর করা হয়।

**পদ্ধতি ঃ** আবেদনকারীকে নির্ধারিত ফর্মে কলিকাতার ক্ষেত্রে ত্রাণ অধিকর্তা, পশ্চিমবঙ্গ এবং জেলার ক্ষেত্রে জেলাশাসকের কাছে আবেদন করতে হবে। সংশ্লিষ্ট এলাকার ত্রাণ পরিদর্শক আবেদনকারির আর্থিক অবস্থা এবং কোন ব্যবসা কাজের জন্য কিরূপ আর্থিক সাহায্য চাইছেন সেই বিষয়ে তদন্ত করে উর্দ্ধতন কর্তৃপক্ষের নিকট তদন্তের বিবরণ জমা দেন।

**জেলার ক্ষেত্রে ঃ** সকল আবেদনকারীর তদন্তের বিবরণ পাওয়ার পর সমস্ত আবেদনপত্র ও তদন্ত রিপোর্ট, আবেদনকারীর নামের তালিকা, প্রস্তাবিত প্রকল্পের নাম এবং এই বাবদ প্রয়োজনীয় অর্থের উল্লেখপূর্বক ত্রাণ দপ্তরে অর্থ অনুমোদনের জন্য পেশ করেন।

**গঠন ও পদাধিকারীগণ ঃ**

(১) সভাধিপতি—জেলা পরিষদ;

(২) অতিরিক্ত জেলাশাসক—(ত্রাণের দায়িত্বপ্রাপ্ত);

(৩) কর্মাধ্যক্ষ—জেলা পরিষদের ত্রাণ-বিষয়ক স্থায়ী সমিতি;

(৪) একজন মহিলা সদস্যা—জেলা পরিষদ; এবং

(৫) জেলা ত্রাণ আধিকারিক।

**কলকাতার ক্ষেত্রে ঃ** উপ অধিকর্তা—ত্রাণ অধিকার পশ্চিমবঙ্গ ত্রাণ পরিদর্শকের কাছ থেকে তদন্ত রিপোর্ট পাওয়ার পর তার মন্তব্যসহ এই প্রকল্পের জন্য বিবেচিত আবেদনকারীদের নামের তালিকা, প্রস্তাবিত প্রকল্পের নাম এবং এই বাবদ প্রয়োজনীয় অর্থের উল্লেখপূর্বক ত্রাণ দপ্তরে অর্থ অনুমোদনের জন্য পেশ করেন।

(খ) জ্ঞাতব্য তথ্যাদি এই সঙ্গে গ্রথিত হল।

**১৯৯৮-৯৯ আর্থিক বছরে আর্থিক পুনর্বাসন প্রকল্পে জেলাভিত্তিক অর্থ-বরাদ্দের তালিকা ঃ**

| | জেলার নাম | | বরাদ্দকৃত টাকা |
|---|---|---|---|
| ১। | কোচবিহার | .. | ৪,৩১,০০০ |
| ২। | জলপাইগুড়ি | .. | ১৩,১৮,০০০ |
| ৩। | দার্জিলিং | .. | ১,৪৫,০০০ |
| ৪। | উত্তর দিনাজপুর | .. | ৭,০৮,০০০ |
| ৫। | দক্ষিণ দিনাজপুর | .. | ২,৩০,০০০ |
| ৬। | মালদা | .. | ২,২২,০০০ |
| ৭। | মুর্শিদাবাদ | .. | ৫,২৭,০০০ |
| ৮। | নদীয়া | .. | ৮৪,০০০ |
| ৯। | উত্তর ২৪-পরগনা | .. | ২,২৪,০০০ |
| ১০। | দক্ষিণ ২৪-পরগনা | .. | ৫,০০,০০০ |
| ১১। | হাওড়া | .. | ৩,৯৩,০০০ |
| ১২। | কলিকাতা | .. | ৭,১৬,০০০ |
| ১৩। | হুগলি | .. | ৪,৭৮,০০০ |
| ১৪। | মেদিনীপুর | .. | ১,৬৩,০০০ |
| ১৫। | বাঁকুড়া | .. | ২,৮৭,০০০ |
| ১৬। | পুরুলিয়া | .. | ৩,৩৫,০০০ |

| | | | |
|---|---|---|---|
| ১৭। বর্ধমান | | .. | ১,৭৯,০০০ |
| ১৮। বীরভূম | | .. | ১,৬০,০০০ |
| | মোট | .. | ৭১,০০,০০০ |

(গ) না।

অর্থনৈতিক পুনর্বাসন প্রকল্পে ব্যয়

**২৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৯) **শ্রী কমল মুখার্জি ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৮-৯৯ আর্থিক বছরে 'অর্থনৈতিক পুনর্বাসন' প্রকল্পে মোট খরচের পরিমাণ কত; এবং

(খ) হুগলি জেলায় চন্দননগর ও ভদ্রেশ্বর শহর এলাকায় উক্ত প্রকল্পে (১-১-৯৭—৩১-১২-৯৮) পর্যন্ত কতজন দুঃস্থ ও অসহায় মানুষ উপকৃত হয়েছেন?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭১,০০,০০০ টাকা (একাত্তর লক্ষ টাকা মাত্র)।

(খ) উপকৃত দুঃস্থ ও অসহায় মানুষের সংখ্যা-১ (এক)।

চন্দননগর কর্মবিনিয়োগ কেন্দ্র

**২৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ২২০) **শ্রী কমল মুখার্জি ঃ** শ্রম (কর্মবিনিয়োগ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার চন্দননগর কর্মবিনিয়োগ কেন্দ্রের দপ্তর ভবনটি জীর্ণ হয়ে পড়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত ভবনটি সংস্কারের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রম (কর্মবিনিয়োগ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ভবনটি ব্যক্তিগত মালিকানাধীন হওয়ায় এবং মালিক কর্তৃক ঐ ভবন থেকে

উচ্ছেদের মামলা আদালতের বিচারাধীন না থাকায় উহার সংস্কারের কাজ করা সম্ভব হচ্ছে না; পরিবর্তে অন্যত্র স্থানান্তরের প্রচেষ্টা চালানো হচ্ছে।

### চুঁচুড়াতে স্টেডিয়াম নির্মাণ

২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭) **শ্রী কমল মুখার্জি ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, চুঁচুড়াতে অধিগৃহীত একটি জমিতে স্টেডিয়াম নির্মাণের কাজ আইনি জটিলতার জন্য শুরু করা যাচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্যাপারটি বিচারাধীন।

(খ) সঠিক করে বলা সম্ভব নয়।

### গোবরডাঙ্গায় পানীয় জলে আর্সেনিক

২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩০২) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গোবরডাঙ্গা পৌরসভা এলাকায় পৌরসভা পাইপে করে যে পানীয় জল সরবরাহ করছে তা আর্সেনিকযুক্ত হওয়া সত্ত্বেও ঐ জলকে আর্সেনিক বিশুদ্ধ পানীয় জল বলে প্রচার করা হচ্ছে এমন কোন অভিযোগ সরকারের কাছে আছে কি না;

(খ) থাকলে, তা প্রতিকারের জন্য সরকার কোন পদক্ষেপ নিয়েছে কি না; এবং

(গ) উল্লিখিত পৌর এলাকায় সরবরাহকৃত পানীয় জলে আর্সেনিক দূষণের বিষয়ে রাজ্য সরকারের টাস্ক ফোর্সের রিপোর্টে কোনও বিপদ মাত্রার উল্লেখ করা হয়েছিল কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

*(গ) হ্যাঁ, সেই অনুযায়ী বিভিন্ন ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে।*

**রাজ্য গেমস**

**২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৪) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিগত ১৫ই জানুয়ারি, ১৯৯৯ থেকে ২৫শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত এ রাজ্যে প্রথম রাজ্য গেমস অনুষ্ঠিত হয়েছিল;

(খ) সত্যি হলে, রাজ্যের মোট কয়টি স্থানে এই গেমস অনুষ্ঠিত হয়েছিল; এবং

(গ) গেমসে অংশগ্রহণকারি প্রতিযোগীর মোট সংখ্যা কত ছিল?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্যের মোট দশটি স্থানে এই গেমস অনুষ্ঠিত হয়েছিল।

(গ) ৪,১৯১ জন (চার হাজার একশত একানব্বই)।

**এল. পি. জি. গ্যাস সরবরাহ**

**২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৮) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চলতি ১৯৯৮-৯৯ আর্থিক বছরে রাজ্যের জনসাধারণের মধ্যে এল. পি. জি. গ্যাস সরবরাহের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(খ) গত ২৮.২.৯৯ পর্যন্ত মোট কতজনকে এল. পি. জি. গ্যাস সরবরাহ করা হয়েছে (জেলাভিত্তিক)?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার জনসাধারণের মধ্যে এল. পি. জি. গ্যাস সরবরাহের কোনরূপ বাৎসরিক লক্ষ্যমাত্রা স্থির করে না। ভারত সরকারের প্রধান তিনটি তেল বিপণন সংস্থা—(১) ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন, (২) হিন্দুস্থান পেট্রোলিয়াম, (৩) ভারত পেট্রোলিয়াম সংস্থা—ইহারাই বাৎসরিক সরবরাহের লক্ষ্যমাত্রা স্থির করে থাকেন।

(খ) তেল বিপণন সংস্থাগুলির হিসাব অনুযায়ী সমগ্র পশ্চিমবঙ্গে মোট ৬৭,৮১৭ জন ব্যক্তিকে এল. পি. জি. গ্যাসের নতুন গ্রাহক করা হয়েছে (জেলাভিত্তিক রিপোর্ট তেল বিপণন সংস্থাগুলি হতে এখনও এসে পৌঁছায়নি)।

**Nomination I.P.S.**

**258.** (Admitted Question No. 451) **Shri Nirmal Ghosh :** Will the Minister-in-Charge of Home (Police) Department be pleased to state—

(a) whether Inspectors of Police in the State are nominated to I.P.S. Cadre by the State Government; and

(b) if so, how many nominations have been given during December, 1996-January 31st, 1999?

**Minister-in-Charge of Home (Police) Department :**

(a) No.—

(b) Does not arise.

**আলিপুর চিড়িয়াখানার পশুবিক্রি**

২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৭) **শ্রী তপন হোড় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি আলিপুর চিড়িয়াখানার কিছু জন্তুজানোয়ার বিক্রি করে দেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) স্থানাভাব।

**সাঁওতালী ভাষায় শিক্ষাদান**

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৫) **শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** বিদ্যালয় শিক্ষা

*বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—*

(ক) এটা কি সত্যি যে, সাঁওতালী ভাষায় মাধ্যমিক স্তর পর্যন্ত শিক্ষা দেওয়ার জন্য সিলেবাস কমিটি গঠিত হয়েছে; এবং

(খ) সত্যি হলে, বিদ্যালয়গুলিতে সাঁওতালী ভাষার শিক্ষক নিয়োগ কবে নাগাদ হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের পাঠক্রমে সাঁওতালী ভাষা ষষ্ঠ শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত একটি স্বীকৃত প্রথম ভাষা। তার নির্দিষ্ট সিলেবাস আছে। তথাপি এই সিলেবাসের পুনর্মূল্যায়নের জন্য একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে।

(খ) যে বিদ্যালয়ে সাঁওতালী ভাষায় শিক্ষকের প্রকৃত প্রয়োজনীয়তা অনুভূত হবে তখনই সেখানে তা নিয়োগ করার জন্য উদ্যোগ গ্রহণ করা হবে।

**গঙ্গা অ্যাকশান প্ল্যান**

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৩) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গা অ্যাকশান প্ল্যানে জিয়াগঞ্জ পৌর এলাকা অন্তর্ভুক্ত হয়েছে কি?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানের দ্বিতীয় পর্যায়ে জিয়াগঞ্জ-আজিমগঞ্জ পৌর এলাকা অন্তর্ভুক্ত হয়েছে।

**রাষ্ট্রীয় পরিবহন**

২৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৪) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের ৪নং রুটে প্রতিদিন কয়টি বাস যাতায়াত করে; এবং

(খ) উক্ত রুটে বাসের সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের ৪নং রুটে কোনও বাস চলাচল করে না। কিন্তু ৪এ, ৪-বি, ৪-সি এবং এম এস-৪বি রুটগুলিতে প্রতিদিন গড়ে মোট ১৯.৫টি বাস চলে।

(খ) ৪-এ, ৪-বি, ৪-সি এবং এম এস ৪-বি রুটগুলিতে বাসের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

**জালিয়াতির অভিযোগে কনস্টেবল**

২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৪) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ২১শে ফেব্রুয়ারি, ১৯৯৯ বেলেঘাটা থানার এক কনস্টেবলকে জালিয়াতির অভিযোগে গ্রেপ্তার করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এ ব্যক্তিকে কি শাস্তি দেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি।

(খ) উক্ত কনস্টেবলকে গ্রেপ্তার করে আমহার্স্ট স্ট্রীট থানায় একটি কেস রুজু করা হয়েছে। তাকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছে এবং আদালতে তার বিরুদ্ধে চার্জশিট আনা হচ্ছে।

**অনগ্রসর শ্রেণীর ঋণগ্রহণের সংখ্যা**

২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪২) **ডঃ নির্মল সিংহ ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছর থেকে ১৯৯৭-৯৮ আর্থিক বছর পর্যন্ত তপসিলী জাতি ও উপজাতি উন্নয়ন ও অর্থ নিগম থেকে উক্ত সম্প্রদায়ভুক্ত ঋণগ্রহীতার সংখ্যা কত ছিল (বছরওয়ারী হিসাব);

(খ) ঋণগ্রহীতাদের কাছ থেকে প্রাপ্য ঋণের টাকা আদায় করা হচ্ছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে তার কারণ কি?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| আর্থিক বছর | তফসিলি জাতি | তফসিলি উপজাতি |
|---|---|---|
| ১৯৯৩-৯৪ | ৫৬,৯৪৩ | ১৮,৫২০ |
| ১৯৯৪-৯৫ | ৯০,৪৩২ | ২২,৫১০ |
| ১৯৯৫-৯৬ | ৬৯,৮৬৬ | ১৯,২০৩ |
| ১৯৯৬-৯৭ | ৮৭,৪৪৪ | ২২,৪৩৮ |
| ১৯৯৭-৯৮ | ৪৫,৯৫০ | ১৪,৪২৫ |
| **মোট** | **৩,৫০,৬৩৫** | **৯৭,০৯৬** |

(খ) হচ্ছে।

(গ) প্রয়োজন নেই।

**রাষ্ট্রীয় পরিবহন সংস্থার দোতলা বাসের সংখ্যা**

**২৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৫) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৮-২-৯৯ পর্যন্ত কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার দোতলা বাসের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, কয়টি চালু অবস্থায় আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮-২-৯৯ পর্যন্ত কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার দোতলা বাসের সংখ্যা ২৪৪টি।

(খ) উপরোক্ত বাসগুলির প্রত্যেকটিরই বয়স ৮ বছরের বেশি এবং প্রায় সবকটি বাসই রাস্তায় চলাচলের অযোগ্য। কেবলমাত্র একটি বাস বর্তমানে চালু অবস্থায় আছে।

**রাজ্যে ভূতল পরিবহন নিগমের বাস ও লঞ্চের সংখ্যা**

**২৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৬) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগমের কয়টি বাস ও লঞ্চ আছে;

(খ) উক্ত বাস এবং লঞ্চের কটি নিয়মিত রুটে চলাচল করে; এবং

(গ) ১৯৯৭-৯৮ সালে উক্ত নিগমের লাভ বা লোকসানের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগমের ৮৫টি বাস, ২০টি লঞ্চ ও ৩টি এল. সি. টি. আছে।

(খ) বাসগুলি ২০টি রুটে, লঞ্চগুলি ৯টি রুটে এবং এল. সি. টি. গুলি ২টি রুটে নিয়মিত চলাচল করে।

(গ) ১৯৯৭-৯৮ সালে উক্ত নিগমের মোট লোকসানের পরিমাণ ৩.৯৩ কোটি টাকা (ডেপ্রিসিয়েশনসহ)। ডেপ্রিসিয়েশন বাদ দিয়ে লোকসানের পরিমাণ ১.৬৭ কোটি টাকা।

## কলকাতা কর্পোরেশনের বিল্ডিং আইন

**২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৭২) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা শহরের কলোনিগুলিতে বাড়ি তৈরি করার জন্য কলকাতা কর্পোরেশনের বিল্ডিং আইন শিথিল করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কতদিন পর্যন্ত কলোনিগুলিতে উক্ত আইন শিথিল করা হয়েছে?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তবে পূর্ব পাকিস্তান (অধুনা বাংলাদেশ) থেকে আগত ব্যক্তি বা তাদের উত্তরাধিকারীদের দখলীকৃত জমিতে নির্মিত গৃহ অনুমোদনের জন্য কলকাতা পৌরসভা (সংশোধনী) আইন, ১৯৯৬-এর ৪১৩-এ ধারা যুক্ত হয়েছে। যেসব জমির মালিকানা সরকার কর্তৃক জমির ব্যবহারকারিকে দেওয়া হয়েছে এবং নির্মাণকার্য কলকাতা পৌরসভা (সংশোধনী) আইন, ১৯৯৬ কার্যকর হবার সময়ে কিংবা আগে সমাপ্ত হয়েছে, শুধুমাত্র সেইসব ক্ষেত্রে এই ধারাটির প্রয়োগ হবে।

*কলকাতা পৌরসভা (সংশোধনী) আইনের ৪১৩-এ ধারার একটি প্রতিলিপি উত্তরের সঙ্গে পাঠানো হল।*

(খ) যেসব ক্ষেত্রে এই সংশোধনী আইন কার্যকর হবার আগে জমির মালিকানা দেওয়া হয়েছে, জমির মালিক কলকাতা পৌরসভা (সংশোধনী) আইন, ১৯৯৬ কার্যকর হবার তিন বছরের মধ্যে নির্মাণকার্যের অনুমোদনের জন্য দরখাস্ত করতে পারেন। যদি এই (সংশোধনী) আইন কার্যকর হবার আগে জমির মালিকানা দেওয়া না হয়, তা হলে মালিকানা হস্তান্তরিত হবার এক বছরের মধ্যে নির্মাণকার্য অনুমোদনের জন্য আবেদন করতে হবে।

**জওহর রোজগার যোজনা**

**২৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৩০) **শ্রী রবীন মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরের জন্য জওহর রোজগার যোজনায় হুগলি জেলার জন্য কত টাকার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে (ব্লক অনুযায়ী লক্ষ্যমাত্রা)?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯-২০০০ সালের জে. আর. ওয়াই.-এর লক্ষ্যমাত্রা এখনও কেন্দ্রীয় সরকার থেকে পাওয়া যায়নি। তবে, ব্লকভিত্তিক লক্ষ্যমাত্রা সম্ভবত দেওয়া সম্ভব হবে না, কারণ ব্লকভিত্তিক লক্ষ্যমাত্রা তৈরি করা হয় না।

এ বিষয়ে কেন্দ্রীয় সরকার থেকে তথ্য পেলে তা জানানো হবে।

**হুগলি জেলায় ডোমিসাইল্ড সার্টিফিকেট প্রদান**

**২৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৩৬) **শ্রী রবীন মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালের জানুয়ারি থেকে ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত হুগলি জেলায় বসবাসকারি কতজনকে ডোমিসাইল্ড প্রমাণপত্র ইস্যু করা হয়েছে; এবং

(খ) উক্ত সার্টিফিকেট কিসের ভিত্তিতে ইস্যু করা হয়?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪৩টি।

(খ) মূলত নিম্নবর্ণিত বিষয়গুলির ওপর প্রয়োজনীয় নথিপত্রসহ উত্তরের ভিত্তিতে ঃ

(১) জন্মের স্থান/তারিখের প্রমাণ এবং প্রাথমিক শিক্ষা থেকে শুরু করে ধারাবাহিকভাবে এই রাজ্যে শিক্ষালাভ;

(২) ধারাবাহিকভাবে ন্যূনতম ১৫ বছর পশ্চিমবঙ্গে বসবাস;

(৩) পশ্চিমবঙ্গে স্থায়ীভাবে বসবাস করার ইচ্ছা (স্থাবর সম্পত্তির অধিকার ইত্যাদির প্রমাণ)।

## শিল্পায়নে তদারকি কমিটি

২৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৯) **শ্রী রবীন মুখার্জি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে দ্রুত শিল্পায়নের জন্য একটি তদারকি কমিটি গঠিত হয়েছে;

(খ) সত্যি হলে, কমিটির প্রধান কে; এবং

(গ) কাদের নিয়ে এই কমিটি গঠিত হয়েছে (নামসহ)?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। মোট ছটি টাস্ক ফোর্স গঠিত হয়েছে।

(খ) মুখ্য সচিব, পশ্চিমবঙ্গ সরকার।

(গ) টাস্ক ফোর্সগুলি যাঁদের নিয়ে গঠিত হয়েছে, তা গ্রন্থাগার টেবিলে রাখা হল।

## ডানলপ কারখানার শ্রমিকদের ভাতা প্রদান

২৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৩) **শ্রী রবীন মুখার্জি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার সাহাগঞ্জে ডানলপ কারখানা আজ এক বছরের অধিক বন্ধ; এবং

(খ) সত্যি হলে, উক্ত কারখানার শ্রমিকরা কবে নাগাদ ভাতা পাবেন বলে আশা করা যায়?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১-৪-৯৯ থেকে কারখানাটিকে "ফাউলাই" প্রকল্পের আওতায় আনা হয়েছে। শ্রমিকদের কাছ থেকে দরখাস্ত আহ্বান করে বিজ্ঞাপন প্রকাশের ব্যবস্থা নেওয়া হচ্ছে। প্রাপ্ত দরখাস্ত পরীক্ষার পর যথাশীঘ্র সম্ভব যোগ্য আবেদনকারীদিগকে ভাতার টাকা প্রদান করা হবে।

**মুর্শিদাবাদে প্রাথমিক শিক্ষকের শূন্যপদ**

২৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৩) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) এবং শ্রী ইউনুস সরকার ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১-১-১৯৯৯ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় প্রাথমিক বিদ্যালয়গুলিতে প্রাথমিক শিক্ষকের শূন্যপদের সংখ্যা কত; এবং

(খ) উক্ত পদগুলি পূরণ করার জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৪৪৯টি।

(খ) প্রাথমিক শিক্ষকদের নিয়োগ করে জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদ। সেজন্য উক্ত শূন্যপদগুলি পূরণ করার জন্য জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদ প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছে।

**আসানসোলে বি. এন. আর. ব্রিজ**

২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮০) **শ্রী দেবব্রত ব্যানার্জি এবং শ্রী লক্ষ্মণ বাগদী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোলে অবস্থিত বি. এন. আর. ব্রিজটি প্রশস্তকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) রেলওয়ে কর্তৃপক্ষ এবং রাজ্য সরকার যৌথভাবে মূল ব্রিজটির পুনর্নির্মাণের মোট ব্যয় ১,৮৮,০৩,৫১৫ টাকা ৭০ঃ৩০ অনুপাতে নির্বাহ করার কথা। এ ক্ষেত্রে ১ম দফায় রাজ্য সরকার ২৩.৪১ লক্ষ টাকা গত ১৯-৩-৯৭ তারিখে রেলওয়ে কর্তৃপক্ষের কাছে জমা দিয়েছে। এখন রেলওয়ে কর্তৃপক্ষ কাজটি শুরু করেননি। অপরপক্ষে ব্রিজটির পূর্বদিকের অ্যাপ্রোচ রোড নির্মাণের কাজ পূর্ত বিভাগ ইতিমধ্যেই শুরু করেছে। পশ্চিমদিকের অ্যাপ্রোচ রোডের কাজও শীঘ্রই শুরু হবে।

## কৃষি পেনশন

২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৭) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কৃষি পেনশন প্রকল্পে কতজন কৃষক পেনশন পেয়েছেন (জেলাওয়ারী হিসাব)?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কৃষি পেনশন প্রকল্পে মোট ২০.৯৬১ জন কৃষকের জন্য পেনশনের অর্থ মঞ্জুর করা হয়েছে।

**জেলাওয়ারী হিসাব**

| | জেলা | | কৃষক সংখ্যা |
|---|---|---|---|
| ১। | বাঁকুড়া | .. | ১,২০৬ |
| ২। | বীরভূম | .. | ৮৮৩ |
| ৩। | বর্ধমান | .. | ১৫৫৪ |
| ৪। | কুচবিহার | .. | ১,৬৬৮ |
| ৫। | দার্জিলিং (শিলিগুড়ি মহকুমা) | .. | ২৭২ |
| ৬। | দিনাজপুর (উত্তর ও দক্ষিণ) | .. | ১,১৫৩ |

| | | | |
|---|---|---|---|
| ৭। | হুগলি | .. | ১,১১১ |
| ৮। | হাওড়া | .. | ৬৮৮ |
| ৯। | জলপাইগুড়ি | .. | ১,৮৯০ |
| ১০। | মালদহ | .. | ৬৭৯ |
| ১১। | মেদিনীপুর (পূর্ব) | .. | ৯৯৫ |
| ১২। | মেদিনীপুর (পশ্চিম) | .. | ২,৯০১ |
| ১৩। | মুর্শিদাবাদ | .. | ১,২০২ |
| ১৪। | নদীয়া | .. | ৫৪৫ |
| ১৫। | পুরুলিয়া | .. | ১,২৬৪ |
| ১৬। | ২৪-পরগনা (উত্তর) | .. | ১,২৪৫ |
| ১৭। | ২৪-পরগনা (দক্ষিণ) | .. | ১,৭০৫ |
| | মোট | | ২০,৯৬১ |

**রাস্তা সংস্কারের পরিকল্পনা**

২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৮) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান শহর থেকে আরামবাগ, কালনা-কাটোয়া, মেমারী এবং তারকেশ্বরগামী রাস্তাগুলো মেরামতের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বর্ধমান-আরামবাগ, বর্ধমান-কালনা, বর্ধমান-কাটোয়া, মেমারী-সাতগাছিচা-মন্তেশ্বর এবং মেমারী-চকদিঘী-তারকেশ্বর—এই পাঁচটি রাস্তারই আংশবিশেষের মেরামতি কাজ ইতিমধ্যেই শুরু করা হয়েছে। বাকি অংশের মেরামতির কাজও শীঘ্রই শু

করা হবে বলে আশা করা যায়।

**Loan Sanctioned by Essential Commodities Supply Corporation Ltd.**

**276.** (Admitted Question No. 1296) **Shri Sobhan Deb Chattopadhyay :** Will the Minister-in-charge of Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that West Bengal Essential Commodities Supply Corporation Ltd. had sanctioned a temporary non-recurring loan Employees' Co-operative Credit Society Ltd. at a concessional rate of interest;

(b) if so—

(i) total loan sanctioned in between 1980-98 (up to 31.12.98);

(ii) rate of interest;

(iii) loan repaid by the Society up to 31.12.98 (With a break-up of principal amount and interest amount);

(iv) total amount of outstanding loan; and

(v) loss sustainedy the Corporation for such concessional rate of interest?

**Minister-in-charge of Food & Supplies Department :**

(a) Yes.

(b) (i) Total loan sanctioned in between 1980 to 1998 is Rs. 24 lakhs.

(ii) Rate of interest is at 6% per annum.

(iii) Repayment of loan;

(a) Principal up to 31.12.98—Rs. 3 lakhs

(b) Interest—Rs. 5,76,839/-

(iv) total amount of outstanding loan is Rs. 21 lakhs.

(v) Since this amount of loan was provided for the welfare of the employees of the Corporation, no question of sustaining any loss by the Corporation arises since Government/Statutory Bodies/Corporation/Undertaking etc. provide loans to their employees loan, Marriage/Illness advance etc.

**প্রতিবন্ধীর চাকরি**

২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৩) **শ্রী অশোককুমার দেব ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৭-৯৮ ডিসেম্বর পর্যন্ত কতজন প্রতিবন্ধীর চাকরি হয়েছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৭ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৮ সময় পর্যন্ত এই রাজ্যে কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে ১২১ জন শারীরিক প্রতিবন্ধী ব্যক্তিকে চাকুরি দেওয়া হয়েছে।

**মহেশতলা ও পূজালী পৌরসভার জলসঙ্কট**

২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৫) **শ্রী অশোককুমার দেব ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহেশতলা পৌরসভা ও পূজালী পৌরসভাগুলির জলের সঙ্কট দূরীকরণে সরকার কোন পদক্ষেপ গ্রহণ করেছেন কি না; এবং

(খ) না হলে, তার কারণ কি?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মহেশতলা পৌরসভা ৭৬৯.৪৬ লক্ষ টাকা ব্যয়ে ভূগর্ভস্থ জল সরবরাহের জন্য একটি জল সরবরাহ প্রকল্প গ্রহণ করেছে। এই প্রকল্পটি সি. এম. ডি. এ.-র জল সরবরাহ বিভাগ কার্যকর করছে। এ ছাড়াও সি. এম. ডব্লু. অ্যাণ্ড এস. এ. ৩টি বড় ব্যাসের নলকূপের মাধ্যমে জল সরবরাহ করছে। বর্তমানে মহেশতলা

পৌরসভা গার্ডেনরীচ জল সরবরাহ করছে। বর্তমানে মহেশতলা পৌরসভা গার্ডেনরীচ জল সরবরাহ প্রকল্প (প্রথম পর্যায়) থেকে প্রায় ০.৫০ থেকে ০.৬০ মিলিয়ন গ্যালন ভূতল জল পায়। ২০০১ সালে যখন গার্ডেনরীচ জল সরবরাহ প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কাজ শেষ হবে তখন ভূগর্ভস্থ জলের পরিবর্তে ভূতল জল সরবরাহ করা হবে।

গার্ডেনরীচ জল সরবরাহ প্রকল্পের দ্বিতীয় পর্যায় সম্পূর্ণ হলে পূজালী পৌরসভা ২০০২-২০০৩ সাল নাগাদ ভূতল জল পাবে।

(খ) প্রশ্ন ওঠে না।

### গ্রামীণ বৈদ্যুতীকরণ

২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪১১) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে দক্ষিণ চব্বিশ-পরগনা ফলতা থানার কতগুলি মৌজাকে গ্রামীণ বৈদ্যুতীকরণ কর্মসূচীর অন্তর্ভুক্ত করা সম্ভব হয়েছে; এবং

(খ) উক্ত থানার আর কতগুলি মৌজাকে উক্ত কর্মসূচীর অন্তর্ভুক্ত করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন রয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ চব্বিশ-পরগনা জেলার ফলতা থানার মোট ১৩৩টি বসতিপূর্ণ গ্রামীণ মৌজার মধ্যে ১২৮টি মৌজায় বিদ্যুতায়নের কাজ 'ভারজিন' হিসাবে পূর্বেই শেষ হয়েছে। যে ৫টি মৌজা এখনও বিদ্যুতায়িত হয়নি সেগুলি হল ঃ

জামিরা (জে. এল. নং ৫২); উত্তর সাঙ্গারিয়া (জে. এল. নং ৫৩); সুজগলপুর (জে. এল. নং ৫৮); মাজনা (জে. এল. নং ১৩২); ও অমরপুর (জে. এল. নং ১০৪)।

১৯৯৮-৯৯ আর্থিক বছরে ফলতা থানার সাতটি মৌজায় নিবিড়ীকরণের কাজ শেষ হয়েছে। সেগুলি হল ঃ

বাসুলহাট—২০; কান্তাখালি—১০৯; দেবীপুর—৯৯; বেলসিঙ্ঘা—২৮; পূর্ব গোপালিপুর—১১৬; বেনাপুর—১২২; ও কাদালিয়া—৮৭।

(খ) 'ক' প্রশ্নের উত্তরে বর্ণিত মৌজাগুলি ছাড়াও ফলতা থানার আরও সাতটি মৌজায় নিবিড়ীকরণের কাজ চলছে। সেগুলি হল ঃ

পথপুর—১৪; রসুলপুর—৪৩; নাওপুঘুরিয়া—৬৮; বঙ্গনগড়—১১৪; কপার্বঘণ্ডা ফলেপুর—১২৩; জাফরপুর—১২৫; ও তালাণ্ডা—৮১।

## কলকাতায় থানা কমিটি

**২৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৪) শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় প্রতিটি থানাতে কি স্থানীয় জনসাধারণকে নিয়ে থানা কমিটি গঠিত হয়েছে;

(খ) সত্যি হলে, থানা কমিটি কাদের নিয়ে গঠিত বা গঠন করা হয়;

(গ) উক্ত থানা কমিটিগুলির প্রধান কাজ কি; এবং

(ঘ) উক্ত কমিটির সদস্যরা কি নির্বাচিত না মনোনীত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) স্থানীয় বিধায়ক, কাউন্সিলার, সমাজসেবক এবং শিক্ষাবিদ্‌দের মধ্য থেকে মোট ১০ জন সদস্য নিয়ে থানা কমিটিগুলি গঠিত। এঁদের মধ্যে অন্তত কমপক্ষে ১ জন মহিলা সদস্যা থাকবেন।

(গ) স্থানীয় এলাকায় সাধারণ আইন-শৃঙ্খলা পরিস্থিতি, সাম্প্রদায়িক ও জাতিগত সমস্যা, অপরাধী এবং সমাজবিরোধীদের কার্যকলাপ এবং গুরুত্বপূর্ণ ধর্মীয় উৎসব উদ্‌যাপন উপলক্ষ্যে সুষ্ঠ আইন-শৃঙ্খলার পরিস্থিতি সম্পর্কে আলোচনা করে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য থানা কর্তৃপক্ষকে পরামর্শ দেওয়া।

(ঘ) রাজ্য সরকার কর্তৃক মনোনীত।

## মালদহ জেলার চাঁচোলে ট্রান্সফরমারের সংখ্যা

**২৮১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৫) শ্রী মহবুবুল হক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত মালদহ জেলার চঁচোল ১ নং ও ২ নং ব্লকে ট্রান্সফরমারের সংখ্যা কত (মৌজাভিত্তিক হিসাব)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এইরূপ মৌজাভিত্তিক হিসাব পর্ষদে রাখা হয় না। তবে মালদা জেলার চাঁচোল থানায় পর্ষদের দুটি গ্রুপ ইলেকট্রিক সাপ্লাই অফিস আছে এবং এই গ্রুপ ইলেকট্রিক সাপ্লাইয়ের অধীন ডিষ্ট্রিবিউশন ট্রাসফরমারের সংখ্যা নিম্নরূপ ঃ

| গ্রুপ ইলেকট্রিক সাপ্লাইয়ের নাম | কল সেন্টারের নাম | | ট্রান্সফরমারের সংখ্যা |
|---|---|---|---|
| (ক) চাঁচোল | (১) চাঁচোল | .. | ৬১ |
| ঐ | (২) খরবা | .. | ৭২ |
| ঐ | (৩) কালিগ্রাম | .. | ২১ |
| ঐ | (৪) মোকদামপুর | .. | ৩৫ |
| (খ) মালতিপুর | (১) মালতিপুর | .. | ৭১ |
| ঐ | (২) জালালপুর | .. | ২০ |
| ঐ | (৩) গৌরচাঁদ | .. | ২৭ |
| | | মোট | ৩০৭ |

**বাঁকুড়ার ইন্দপুরে বিদ্যুৎসঙ্কট**

২৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৯) **শ্রী কিরিটী বাগদী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ইন্দপুর ব্লকে লোড-শেডিং ও লো .ভাল্টেজজনিত কারণে অসুবিধা সৃষ্টি হওয়ার বিষয়ে সরকার অবগত আছে কি না; এবং

(খ) অবগত থাকলে, উক্ত সমস্যার প্রতিবিধানে সরকার কী কী পদক্ষেপ গ্রহণ করছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, অবগত আছেন।

(খ) উক্ত সমস্যার প্রতিবিধানের জন্য বিষ্ণুপুর খাতরা ৩৩ কে.ভি. লাইনটি অফ করে ইন্দপুর ব্লকে নয়াখীর মৌজায় একটি ২×৩.১৫ এম.ভি. এ. ক্ষমতাসম্পন্ন ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে এবং সেই অনুযায়ী এই সাব-স্টেশনের কাজ চলছে।

আশা করা যায়, এই কাজ ১৯৯৯-২০০০ আর্থিক বছরে শেষ করা সম্ভব হবে। ভবিষ্যতে ইন্দপুর সাব-স্টেশনকে বাঁকুড়া ১৩২/৩৩ কে. ভি. সাব-স্টেশন থেকে ৩৩ কে. ভি. লাইন যোগ করার পরিকল্পনা আছে।

**উলুবেড়িয়া মজে যাওয়া খাল**

**২৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৪) **শ্রী রামজনম মাঝি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রে অন্তর্গত তেহট্ট, কাঁটাবেড়িয়া, কান্দুয়া ও নয়ানজোলী এলাকার খাল মজে যাওয়ার জন্য উক্ত এলাকায় প্রায় ৫০ হাজার বিঘা জমি জলাভাবে চাষের অযোগ্য হয়ে পড়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত খাল সংস্কারের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**সেচ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। বস্তুতপক্ষে এলাকার চাষীদের পক্ষ থেকে এ বিষয়ে কোনও আবেদন সেচ দপ্তরে পাওয়া যায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**অকেজো স্লুইসগেট**

**২৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৭) **শ্রী রামজনম মাঝি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত সিঁদার খাল, জগন্নাথপুর, বলরামপোতা প্রভৃতি এলাকার স্লুইসগেটগুলি অকেজো থাকার জন্য চাষের ক্ষতি হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত স্লুইসগেটগুলি সংস্কারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত সিজবেড়িয়া, জগন্নাথপুর, বলরামপোতা প্রভৃতি এলাকার স্লুইসগেটগুলি চালু রেখে সেচের জলের ব্যবস্থা করা হয়েছে যাতে চাষের ক্ষতি না হয়।

(খ) যে সব স্লুইসের সংস্কার করার প্রয়োজন সেগুলির ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**উত্তর দিনাজপুরে দাঙ্গায় ক্ষতি**

**২৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৫) **শ্রী দিলীপকুমার দাস ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলার করণদীঘি ব্লকের টুঙ্গীদীঘির ভাঙ্গাপাড়া গ্রামের ১৯৯৭ সালের দাঙ্গায় পুড়ে যাওয়া বাড়ি ও মৃতের সংখ্যা কত ছিল; এবং

(খ) উক্ত মৃত ব্যক্তির পরিবারকে ও পুড়ে যাওয়া বাড়ি তৈরির জন্য সরকার এ পর্যন্ত কত টাকা বরাদ্দ করেছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) করণদীঘি ব্লকের ভাঙ্গাপাড়া গ্রামে দাঙ্গা হয়েছিল গত ৩-১০-৯৬ তারিখে। ঐ দাঙ্গায় পুড়ে যাওয়া বাড়ির সংখ্যা ১০০টি এবং মৃতের সংখ্যা ৯ জন।

(খ) পরিবারপিছু ২০,০০০ টাকা হিসাবে ৯ জন মৃতের পরিবারকে মোট ১,৮০,০০০ টাকা এবং প্রতিটি পুড়ে যাওয়া বাড়ির জন্য ২০০০ টাকা হিসাবে মোট ২,০০,০০০ টাকা ত্রাণ দপ্তর থেকে বরাদ্দ করা হয়েছে।

**আসানসোলে ডিভিশনাল ইলেকট্রিক ইঞ্জিনিয়ারের অনুপস্থিতি**

**২৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯০) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের আসানসোল শাখায় ডিভিশনাল ইলেকট্রিক ইঞ্জিনিয়ার বহুদিন যাবৎ অনুপস্থিত রয়েছেন;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উক্ত শাখায় ডিভিশনাল ইলেকট্রিক ইঞ্জিনিয়ারকে নিয়মিত পাওয়া যাবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এটা সত্যি নয়, ঘটনা এই যে, ১৯৯৬ সালে উক্ত অফিসের তদানিন্তন ডিভিশনাল ইঞ্জিনিয়ার বদলি হওয়ার পর থেকে প্রশাসনিক সমস্যা ও বদলি সংক্রান্ত অসুবিধার কারণে ওখানে সর্বক্ষণের কোনও ডিভিশনাল ইঞ্জিনিয়ার বহাল করা যায়নি। অন্য অফিসের দায়িত্বপ্রাপ্ত কোনও অফিসার তার নিজের অফিসের কাজের সাথে সাথে আসানসোল অফিসের কাজের দেখাশুনা করেছেন।

(খ) প্রযোজ্য নয়।

(গ) ইতিমধ্যে একজন ইঞ্জিনিয়ারকে আসনসোল (ও. অ্যাণ্ড এম.) ডিস্ট্রিবিউশন ডিভিসনে পোস্টিং করা হয়েছে এবং তিনি ৩০শে এপ্রিল, ১৯৯৯ থেকে উক্ত অফিসে কাজে যোগদান করেছেন।

**রাজ্যে পরিবহন বিভাগে কর্মচারীর সংখ্যা**

**২৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮০১) **শ্রী বুদ্ধদেব ভকত ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত রাজ্য সরকারের পরিবহন কর্মচারীর সংখ্যা কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত রাজ্য সরকারের পরিবহণ বিভাগ অর্থাৎ সচিবালয়ের মোট কর্মী সংখ্যা এরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) "এ" গ্রুপ | .. | ১৫ জন |
| (২) "বি" গ্রুপ | .. | ৭৩ জন |
| (৩) "সি" গ্রুপ | .. | ৪১ জন |
| (৪) "ডি" গ্রুপ | .. | ২৮ জন |
| **মোট** | .. | **১৫৭ জন** |

## পুরুলিয়ার পতিত জমির উন্নয়ন

**২৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮২১) **শ্রী লক্ষ্মীরাম কিসকু ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পতিত জমি উন্নয়নে পুরুলিয়া জেলায় কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) উক্ত কাজে এ পর্যন্ত ব্যয়ের পরিমাণ কত (ব্লকওয়ারী)?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডি. পি. এপি., এন. ডব্লিউ. ডি. পি. আর., ই. এ. এস. ইত্যাদি। এই সব পরিকল্পনায় ভূমি উন্নয়ন, মাটি এবং জমি সংরক্ষণ, বনসৃজন ইত্যাদি অন্তর্ভুক্ত।

| | | | | লক্ষ টাকায় |
|---|---|---|---|---|
| (খ) | (১) | ঝালদা-১ | .. | ২২.৩৫৭৯৫ |
| | (২) | ঝালদা-২ | .. | ১২.৯৩৪২৫ |
| | (৩) | জয়পুর | .. | ৮.৫১৩১৫ |
| | (৪) | আরসা | .. | ২৪.৪১৪৩৫ |
| | (৫) | বাঘমুণ্ডি | .. | ১৪.৮৬৯১ |
| | (৬) | বড়বাজার | .. | ৫০.৫৪৭৪২ |
| | (৭) | বলরামপুর | .. | ৪৬.১৯৭০৩ |
| | (৮) | বন্দন | .. | ৩৩.১১১০৪ |
| | (৯) | মানবাজার-১ | .. | ৩৬.৫০১৫১ |
| | (১০) | মানবাজার-২ | .. | ৩৮.১৫৫১ |
| | (১১) | পুনছ | .. | ৩৭.৮৭১২৮ |
| | (১২) | হুড়া | .. | ৩৩.৮০০৯৫ |
| | (১৩) | পুরুলিয়া-১ | .. | ১৮.৫৫৫১ |

| | | | |
|---|---|---|---|
| (১৪) | পুরুলিয়া-২ | .. | ২৪.৫১৭৭৭ |
| (১৫) | কাশীপুর | .. | ৪২.৮৪০৬ |
| (১৬) | পারা | .. | ২০.৯৩৯৪ |
| (১৭) | রঘুনাথপুর-১ | .. | ৩০.৫৬৫ |
| (১৮) | রঘুনাথপুর-২ | .. | ২২.৮৩১৮ |
| (১৯) | নেতুরিয়া | .. | ২৪.৩১৯৭৬ |
| (২০) | সাঁতুরিয়া | .. | ৩৭.৪৮৩৮ |

**পুরুলিয়ার বান্দোয়ানে নতুন সাব-স্টেশন**

২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৫) **শ্রী লক্ষ্মীরাম কিসকু** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ানে বিদ্যুতের নতুন সাব-স্টেশন তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) প্রকল্পটি রূপায়িত হলে কয়টি গ্রাম উপকৃত হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলার বান্দোয়ানে ২ × ১.৬ এম. ভি. এ. ক্ষমতা সম্পন্ন একটি নতুন ৩৩/১১ কে. ভি. সাব স্টেশন তৈরি করার পরিকল্পনা বিদ্যুৎ পর্ষদের বিবেচনাধীন আছে।

(খ) উক্ত প্রকল্পের জন্য প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলেই প্রকল্পটি অনুমোদিত হবে এবং কাজ শুরু করার জন্য প্রয়োজনীয় ওয়ার্ক অর্ডার দেওয়া হবে।

(গ) প্রকল্পটি রূপায়িত হলে সামগ্রিকভাবে বান্দোয়ান থানার বিদ্যুতায়িত সবকটি গ্রামই উপকৃত হবে।

**উলুবেড়িয়ায় জমি অধিগ্রহণ**

২৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৪) **শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ ভূমি ও ভূমি-সংস্কার

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়ায় শিল্প-বাণিজ্য কেন্দ্রের জন্য কত বিঘা জমি অধিগ্রহণ করা হয়েছে; এবং

(খ) তার মধ্যে পতিত জমির পরিমাণ কত?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬০.৪৩ একর।

(খ) তাঁর মধ্যে কোনও পতিত জমি নাই।

**বহরমপুরের মর্গ**

**২৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭০) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বহরমপুর কোর্ট রেল-স্টেশনের কাছে মর্গের জন্য এলাকার পরিবেশ দূষণ হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত মর্গটি স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। ঐ রেল-স্টেশনের কাছে মর্গ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হুগলি নদীর অবৈধভাবে মাটি কাটা**

**২৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৬) **শ্রী শীতলকুমার সরদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি নদীর তীরবর্তী (শিবপুর বোটানিক্যাল গার্ডেন) এলাকায় অবৈধভাবে মাটি কেটে নেওয়া হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত এলাকায় মাটি কাটা বন্ধ করার জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## হাওড়া জেলায় বিদ্যুতায়িত মৌজা

২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮২) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত) হাওড়া জেলার কয়টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে; এবং

(খ) উক্ত সময়ে কত কিলোমিটার নতুন ট্রান্সমিশন লাইন টানার কাজ সম্পন্ন হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া জেলার মোট ৭৫৫টি বসতিপূর্ণ গ্রামীণ মৌজার সব কটিই ১৯৯৮-৯৯ আর্থিক বছরের বহু পূর্বেই কিছু ভারজিন হিসাবে ও কিছু নিবীড়করণের মাধ্যমে বিদ্যুতায়িত হয়েছে।

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত) হাওড়া জেলার নিম্নে বর্ণিত লাইন টানার কাজ সম্পন্ন হয়েছে ঃ

| | | |
|---|---|---|
| (১) ৩৩ কে.ভি. লাইন | .. | ১৩ কি.মি. |
| (২) ১১ কে.ভি. লাইন | .. | ১৩ কি.মি. |
| (৩) এম. অ্যাণ্ড এলভি লাইন | .. | ৪০ কি.মি. |

## হাওড়ায় ড্রেনেজ স্কীম

২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৩) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় (১) নিম্ন দামোদর ড্রেনেজ এবং (২) হাওড়া ড্রেনেজ স্কীমের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) নিম্ন দামোদর ড্রেনেজ স্কীমের কাজ করার জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের

কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। আশা করা যায়, নতুন ডাইভারসন খাল কাটার জন্য প্রয়োজনীয় বেশির ভাগ জমি এই বছরের শেষের দিকে অধিগৃহীত হবে। এই জমি অধিগ্রহণের উপরেই প্রকল্পের কাজের শুরু হওয়া নির্ভর করছে; এবং

(২) হাওড়া ড্রেনেজ ইমপ্রুভমেন্ট স্কীম ১৯৭০-৭১ সালে তৈরি হয়ে কাজ শেষ হয়েছে। বর্তমানে এই স্কীমের নতুন কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়নি বা এই ধরনের কোনও প্রকল্প প্রস্তুতও করা হয়নি। সুতরাং আলোচ্য স্কীমের কাজ শুরু করার প্রশ্ন আপাতত ওঠেই না।

**হাওড়ার লকগেট বৈদ্যুতীকরণ**

**২৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৫) **শ্রী প্রত্যুষ মুখার্জি :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার (১) সিজবেরিয়া ও (২) ফুলেশ্বর লকগেট দুটি বিদ্যুৎচালিত করার কোন পরিকল্পনা আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) স্লুইস গেট দুটির বৈদ্যুতীকরণের পরিকল্পনা একান্তই প্রাথমিক পর্যায়ে আছে।

**বাঁধের ভাঙ্গন প্রতিরোধ**

**২৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯২) **শ্রী প্রত্যুষ মুখার্জি :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি নদীর দক্ষিণ তীরবর্তী হাওড়া জেলার উলুবেড়িয়ার নিকটবর্তী অঞ্চলে বাঁধের ভাঙ্গন প্রতিরোধের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না;

(খ) রূপনারায়ণ নদের তীরবর্তী দীপমালিতা, চরকাঁটা পুকুর প্রভৃতি জায়গায় ভাঙ্গন প্রতিরোধের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(গ) দামোদর নদের বাম তীববর্তী আমতা এলাকার বিভিন্ন জায়গায় ভাঙ্গন প্রতিরোধের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হুগলি নদীর দক্ষিণ তীরবর্তী হাওড়া জেলা উলুবেড়িয়ার নিকটবর্তী অঞ্চলে বিশেষ কয়েকটি জায়গায় বাঁধের ভাঙ্গন প্রতিরোধ করার জন্য ব্যবস্থা গ্রহণ

করা হয়েছে।

(খ) রূপনারায়ণ নদের তীরবর্তী দীপমালিতায় ভাঙ্গন প্রতিরোধের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। চরকাঁটা পুকুরে আপাততঃ ব্যবস্থা গ্রহণের কোনও পরিকল্পনা সরকারের নেই।

(গ) দামোদর নদের বাম তীরবর্তী আমতা এলাকার বিভিন্ন জায়গায়, যেমন—দয়ার মনসাতলা, সিমচক ও সোমেশ্বর প্রভৃতি জায়গায় ইতিমধ্যেই ভাঙ্গন প্রতিরোধের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**প্রাথমিক শিক্ষকদের যোগ্যতা অনুযায়ী বেতনক্রম**

২৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯৩) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উচ্চতর যোগ্যতাসম্পন্ন প্রাথমিক শিক্ষক/শিক্ষিকাদের যোগ্যতা অনুযায়ী বেতনক্রম নির্ধারণ করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এরকম কোনও পরিকল্পনা সরকারের নেই।

**হুগলির পোলবা-দাদপুরে বিদ্যুতের নতুন সাব-স্টেশন**

২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৪) **শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার পোলবা ও দাদপুর থানায় বিদ্যুতের নতুন সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে;

(খ) সত্যি হলে, উক্ত থানা দুটির কোথায় কোথায় সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা আছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত সাব-স্টেশনগুলি স্থাপনের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলী জেলার পোলবা থানায় পোলবা মৌজাতে ৯.৩ এম. ভি. এ. ক্ষমতাসম্পন্ন একটি ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন আছে। দাদপুর থানায় ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন স্থাপনের কোনও পরিকল্পনা নেই।

(খ) (ক)-এর উত্তর প্রযোজ্য।

(গ) প্রযোজ্য নহে।

**কুন্তী নদীর উপর স্লুইস গেট নির্মাণ**

**২৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৭) **শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলী জেলার সিঙ্গুর থানার অন্তর্গত খোসালপুর মৌজায় কুন্তী নদীর উপর স্লুইস গেট' নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) কাজটি ইতিমধ্যেই শুরু করা হয়েছে।

**জঙ্গীপুরে বনসৃজন প্রকল্পে প্রদত্ত টাকা**

৩০০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৬) **শ্রী হাবিবুর রহমান ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জঙ্গীপুর (মুর্শিদাবাদ) জেলার রঘুনাথগঞ্জ ২ নং ব্লকে ১৯৯০ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত বনসৃজন প্রকল্পে পঞ্চায়েতগুলিতে কত টাকা দেওয়া হয়েছে;

(খ) কতটা বৃক্ষরোপণ করা হয়েছে; এবং

(গ) কত হেক্টর জমিতে বনসৃষ্টি হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০ সাল থেকে চালু প্রকল্পগুলির মধ্যে বনসৃজন প্রকল্প বলে কোনও প্রকল্প চালু ছিল না এবং এরূপ কোন প্রকল্পে অর্থ-বরাদ্দ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) 'খ'-এর উত্তরের অনুরূপ।

**মালদহে সুস্থানীয় মোড় থেকে মঙ্গলবাড়ী পর্যন্ত রাস্তা প্রশস্তের পরিকল্পনা**

৩০১। (অনুমোদিত প্রশ্ন নং ২১২৯) **শ্রী গৌতম চক্রবর্তী** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদহ্ শহরের ৩৪ নং জাতীয় সড়কের সুস্থানীয় মোড় থেকে মঙ্গলবাড়ি রেল লাইন পর্যন্ত রাস্তা চওড়া করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৪নং জাতীয় সড়কের উল্লেখিত অংশের মধ্যে ২.২০ কি.মি. রাস্তা (৩২৯.৮০ কি. মি. থেকে ৩৩২ কি. মি. পর্যন্ত) চওড়া করার পরিকল্পনা ১৯৯৮-৯৯ বর্ষের বার্ষিক পরিকল্পনায় অনুমোদিত হয়েছে। গত ৩১-৩-৯৮ তারিখে কেন্দ্রীয় সরকারের ভূতল পরিবহন মন্ত্রক ৫৪২.৮০ লক্ষ টাকার এই প্রকল্প মঞ্জুর করেন। ঐ ২ সারিবিশিষ্ট রাস্তাকে ৪ সারিতে রূপান্তর করা ও অতিরিক্ত সার্ভিস রোড ইত্যাদি এই প্রকল্পের অধীনে করা হবে।

(খ) অবিলম্বে এই প্রকল্পের জন্য টেণ্ডার আহ্বান করা হবে। আশা করা যায়, আগামী বর্ষার পরেই এর কাজ শুরু হবে।

**Mr. Speaker :** I have received a notice of breach of privilege from Shri Abu Ayes Mondal against Shri Shyamapada Banerjee. Before I take up this matter, a notice should be given to him as he is not present in the House. The matter will be taken up day after tomorrow in his presence.

## ADJOURNMENT MOTION

**r. Speaker :** To-day I have received one notice of Adjourn- .. Motion on the subject of spurt of robbery in buses and trains ı Shri Sudhir Bhattacharjee, Shri Kamal Mukherjee, Shri Ramjanam .njhi and Shri Ashok Kumar Deb.

The subject matter of the Motion relates to day-to-day administra-

:ion of the Government and does not call for adjournment of the busi-
ıess of the House.

However, the Members will get ample scope to raise the matter luring discussion on the budget estimate of Home (Police) Department vhich is scheduled for today.

I therefore, withhold my consent to the Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিককালের একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনা করার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল, এই রাজ্যে ট্রেন ও বাসে ডাকাতি ভীষণ বৃদ্ধি পেয়েছে। দূরপাল্লার বাস যাত্রীদের চলাচল করা বিপদজনক হয়ে দাঁড়িয়েছে। যাত্রীদের যানে নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। তার সঙ্গে লোকাল এবং দূরগামী ট্রেনে ডাকাতি আজ নিত্য ঘটনায় পরিণত হয়েছে। ডাকাতদের বাধা দিতে গিয়ে যাত্রীরা নিগৃহীত হচ্ছেন এবং কোনও কোনও ক্ষেত্রে যাত্রীদের প্রাণ পর্যন্ত দিতে হচ্ছে। যাত্রীরা এবং সাধারণ মানুষরা মাঝে মাঝে ক্ষিপ্ত হয়ে গণপিটুনি দিয়ে ডাকাতি রোধ করার চেষ্টা করছেন। তাই অদ্য সভার কাজ মুলতুবি রেখে ট্রেন ও বাস যাত্রীদের নিরাপত্তার স্বার্থে ডাকাতি রোধে বিস্তারিত আলোচনা করে উপযুক্ত সিদ্ধান্ত নিয়ে যথোপযুক্ত ব্যবস্থা নেওয়ার দাবি জানাচ্ছি।

## Presentation of the Third Report of the Subject Committee on Labour, 1998-99

**Shri Abdul Mannan :** Mr. Speaker, Sir, with your permission I beg to present the third Report of the Subject Committee on Labour, 1998-99 on pre-voting Budget Scrutiny (1999-2000).

## Presentation of the Second and the Third Reports of the Subject Committee on Relief, Refugee Relief and Rehabilitation and Forest (1998-99)

**Shri Bidyut Kumar Das :** Mr. Speaker, Sir, I beg to present—

(a) The Second Report of the Subject Committee on Relief, Refugee Relief & Rehabilitation and Forest on Post Flood and drought Relief and Rehabilitation situation in the districts of Malda, Murshidabad, Bankura and Purulia under the Administrative control of the Relief, Refugee Relief & Rahabilitation Departments; and

(b) The Third Report on the pre-voting Budget Scrutiny, 1999-2000 of the Subject Committee on Relief, Refugee Relief & Rahabilitation and Forest relating to the Relief, Refugee Relief & Rahabilitation and Forest Departments.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Calling Attention on the following Subjects, namely :—

| | Subject | Name |
|---|---|---|
| i) | Missing of answer scripts of the Higher Secondary Examination at Shibpur. | : Shri Ashok Kumar Deb. |
| ii) | Alleged disappearance of Shri Sankarlal Agarwal, an industrialist since 7.6.1999. | : Shri Tapas Banerjee. |
| iii) | Alleged murder of three members of the major ruling party at Keshpur in Midnapore district. | : Shri Jyoti Krishna Chattopadhyaya. |
| iv) | Reported trace of four dead bodies at Oxytown, Thakurpukur, Calcutta. | : Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy. |

I have selected the notice of iv) Shri Sailaja Kumar Das & Shri Saugata Roy on the subject of Reported trace of four dead bodies at Oxytown, Thakurpukur, Calcutta.

The Minister-in-Charge may please make a statement today, if

possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, the statement will be made during the Budget discussion today.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যম দিয়ে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। ফলতা বিধানসভা কেন্দ্রের দস্তিপুরে একটি পুলিশ ফাঁড়ির প্রয়োজন আছে। কারণ ওখান দিয়ে সমস্ত দূরগামী বাস, সাগর, নামখানা, কাকদ্বীপ এইসব জায়গায় যাতায়াত করে। ফলতা থানার ভৌগোলিক অবস্থান এমনই যে, ওখানে পুলিশ ফাঁড়ি হলে ফলতার সাথে সাথে ডায়মন্ডহারবার, মগরাহাট (পশ্চিম) এইসব বর্ডার এলাকার মানুষ নিরাপত্তা পাবে। ঐ সমস্ত এলাকার মানুষের নিরাপত্তা সুরক্ষিত করতে ওখানে যাতে একটি স্থায়ী পুলিশ ফাঁড়ি হয় তার জন্য আমি আপনার মাধ্যম দিয়ে পুলিশ মন্ত্রীর কাছে এই দাবি রাখছি। এই পুলিশ ফাঁড়িটি যেন তাড়াতাড়ি হয় তা যেন তিনি দেখেন। এটি হলে সাধারণ মানুষ নিরাপত্তার সুযোগ সুবিধা পাবে। এখন বাসে যেভাবে ছিনতাই হচ্ছে, যেভাবে সাধারণ নিরীহ মানুষদের কাছ থেকে বাসের মধ্যে থেকে সবকিছু দুস্কৃতকারীরা লুটপাট করছে, তাতে ঐ সমস্ত দুস্কৃতকারীদের দমন করতে গেলে ওখানে পুলিশ ফাঁড়ি স্থাপন করা প্রয়োজন। সাধারণ মানুষের নিরাপত্তার জন্য, বিশেষ করে এই তিনটি বিধানসভা কেন্দ্রের বর্ডার এলাকাগুলিতে নিরাপত্তার যে অভাব আছে, সাধারণ মানুষের মধ্যে যাতে আস্থা ফিরে আসে, সেজন্য ওখানে পুলিশ ফাঁড়ির বিশেষ প্রয়োজন আছে। ফলতা থানার ভৌগোলিক অবস্থান এমনই যে খুন জখম, রাহাজানি, চুরি, ছিনতাই প্রায়ই ঘটছে—একটা অরাজক অবস্থা চলছে। পশ্চিমবাংলায় এমনিতে কোনও আইন নেই, সব জায়গায় অরাজকতা চলছে, ওখানে তেমনই অরাজকতা চলছে। সেজন্য ওখানে একটা পুলিশ ফাঁড়ি প্রয়োজন।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার মহারাজ নন্দকুমারের গ্রাম ভদ্রপুরে ১০টি বেড বিশিষ্ট একটি হাসপাতালের স্যাংশন হয়ে চালু হয়েছিল। কিন্তু আজকে ৭-৮ বছর হয়ে গেল ওই কেন্দ্রে কোনও ডাক্তার নেই, নার্স নেই, জি.ডি.এ. এবং সুইপার নেই। তারা বাড়িতে বসে বেতন পাচ্ছে। সেই কারণে আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, ওখানে স্থায়ী ভাবে ডাক্তার নিয়োগ করা হোক যাতে করে রোগীরা ওখানে ভর্তি হতে পারে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য এবং কারিগরি ইঞ্জিনিয়ারিং বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলাতে ট্যাঙ্ক স্থাপন এবং নল বাহিত বিশুদ্ধ জল প্রবাহের দাবি জানাচ্ছি। প্রত্যেক বছর গ্রীষ্মকালে ওই অঞ্চলে জলের তীব্র সঙ্কট দেখা দেয়। বৃষ্টি না হওয়ার ফলে এবং খরার ফলে ওখানে জলের স্তর ৪০-৪৫ ফুট নিচে নেমে যায়। টিউবওয়েলগুলো শুকিয়ে যায়। যার ফলে প্রত্যেক বছরে ওখানকার মানুষেরা পানীয় জলের ভীষণ কষ্ট পায় এবং অশুদ্ধ জল খেয়ে পেটের রোগ যেমন আন্ত্রিক ইত্যাদি রোগে ভোগে। অথচ ওই এলাকার পাশাপাশি অঞ্চলগুলোতে জলের ট্যাঙ্ক এবং নল বাহিত জল সরবরাহের ব্যবস্থা আছে। পিংলাতে ওই ধরনের জলের ট্যাঙ্ক এবং নল বাহিত জলের কোনও ব্যবস্থা নেই। এই ব্যাপারে এই বিভাগের মন্ত্রীকে তিন চার বার জানিয়েছি এবং বিধানসভাতে এ নিয়ে দাবিও জানিয়েছি, লিখিত দিয়েছি, কিন্তু কোনও কাজ হয়নি। সেই কারণে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি রাখছি যে, পিংলাতে জলের ট্যাঙ্ক স্থাপন এবং নল বাহিত জলে বিশুদ্ধ জল সরবরাহ যাতে করা যায় তার ব্যবস্থা করবেন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়ার জি.টি. রোডে মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথিক কলেজ অ্যান্ড হসপিট্যালটিকে সম্প্রসারিত করার জন্যে এবং বড় করে করার জন্যে এইচ. আই. টি. রোডের ডুমুরজলাতে নতুন করে একটা বিল্ডিং তৈরি করা হয়। এক কোটি টাকা খরচ করে এই বিল্ডিংটি করা হয়েছিল। ১৯৯১ সালে মাননীয় মুখ্যমন্ত্রীর উত্থাপন করার কথা ছিল এবং কার্ডও ছাপানো হয়েছিল, নিমন্ত্রণও করা হয়েছিল। কিন্তু কোনও এক অজ্ঞাত কারণে মুখ্যমন্ত্রীর ওখানে যাওয়া বন্ধ হয়ে যায়। আজ পর্যন্ত ওই নতুন বিল্ডিংটিতে মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথিক কলেজ এবং হাসপাতালটি স্থানান্তরিত হয় নি এবং ওই বিল্ডিংটি চালু হয়নি। মূল হাসপাতাল যেটি জি.টি. রোডে অবস্থিত তারও খারাপ অবস্থা। ওখানে ডাক্তারের সংখ্যা কম। ছাত্র সংখ্যাও কমতে শুরু করেছে কারণ সেখানে হোমিওপ্যাথিক চিকিৎসা ব্যবস্থায় যে পরিমাণ শিক্ষক মন্ডলী দরকার সেটা কমতে কমতে ১০টাতে চলে এসেছে। স্বাস্থ্য দপ্তর এবং স্বাস্থ্যমন্ত্রীর উদাসীনতার ফলে এই অবস্থা অথচ ওনারা হোমিওপ্যাথিক চিকিৎসার ব্যাপারে আগ্রহ দেখাচ্ছেন। দীর্ঘ আট বছর ধরে বিল্ডিংটি পড়ে রয়েছে [illegible]শ ভট্টাচার্য হোমিওপ্যাথিক কলেজ অ্যান্ড হাসপাতালটি এখনও ওই বিল্ডিংয়ে [illegible] করা হল না। সুতরাং এই ব্যাপারে আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন [illegible] যাতে অবিলম্বে ওই বিল্ডিংটিতে হাসপাতালটিকে স্থানান্তরিত করা হোক।

**শ্রী তারক [illegible] ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের

স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য এবং মুখ্যমন্ত্রী মাননীয় জ্যোতি বসুর দৃষ্টি আকর্ষণ করছি। চিৎপুর এবং নর্থপোর্ট পুলিশ স্টেশন ২টি থানার অন্তর্গত স্ট্যান্ড ব্যাঙ্ক রোড গঙ্গার ধারে এবং উত্তর কলকাতার টালাপার্ক অঞ্চলে কয়েকটি বস্তি কলোনি গড়ে উঠেছে। স্ট্যান্ড ব্যাঙ্ক রোডে জ্যোতিনগর কলোনি, এবং টালাপার্ক এলাকায় মরিচঝাঁপি কলোনি রয়েছে। আমি উদ্বাস্তু পুনর্বাসন দপ্তরের মন্ত্রীর কাছে জানতে চেয়েছিলাম এই বস্তিগুলি উদ্বাস্তু কলোনি কি না? যদি উদ্বাস্তু কলোনী হয় তাহলে উদ্বাস্তু দপ্তরের মাধ্যমে পুনর্বাসন করা হোক। কিন্তু উদ্বাস্তু দপ্তরের মন্ত্রী বলেছেন, ওরা উদ্বাস্তু বলে স্বীকৃত নয়। কিন্তু স্যার, স্ট্যান্ড ব্যাঙ্ক রোড এবং টালাপার্ক অঞ্চলে এই যে জ্যোতিনগর কলোনি এবং মরিচঝাঁপি কলোনি ২টি বস্তি গড়ে উঠেছে, এদের বেশির ভাগই বাংলাদেশী অনুপ্রবেশকারী। এদের দ্বারা গঙ্গার ধারের পরিবেশ দূষিত হচ্ছে। ঐ এলাকায় যেভাবে তারা বস্তি গড়ে তুলেছে তাতে ঐ অঞ্চলের মানুষের লঞ্চঘাটে যাতায়াতের অবস্থা দুর্বিষহ হয়ে উঠেছে। এই বিষয়ে আমি স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে বলতে চাই, অবিলম্বে এই ব্যাপারে পূর্ণাঙ্গ তদন্ত হোক এবং একটি ব্যবস্থা যেন গ্রহণ করা হয় এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী পুষ্পচন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনা ক্ষেত্রে তুফানগঞ্জের ২ নম্বর ব্লকে মহাবিদ্যালয় না থাকায় তফসিলি এলাকায় আদিবাসী এলাকায় বেশির ভাগ ছাত্র ছাত্রীকে উচ্চশিক্ষা থেকে বঞ্চিত হতে হচ্ছে। তুফানগঞ্জ-এর ২ নম্বর ব্লকের বক্সির হাটে একটি মহাবিদ্যালয় যাতে এই আর্থিক বছরে স্থাপন করা যায় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**Shri Gaulan Lepcha :** Hon'ble Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Minister of Land & Land Reforms Department to the existing two parallel departments that is the Land & Land Reforms Department and D.I.Fund Department in DGHC area. These two departments function simultaneously claiming to have superiorty with one another in the matter of management, control and administration of land in DGHC area. Confusion is created which brings about the gross irregularities and difficulties in solving the utmost important matter such as land disputes etc. Hon'ble Speaker Sir, D.I.Fund department is abolished decade ago outside the DGHC but the same is till continue to exist in DGHC area. Hon'ble Speaker Sir. for proper management.

control and administration of land in DGHC it has now become highly imperative to bring the entire Land & Land Reforms Department including the D.I.Fund Department under West Bengal Estate Acquisition *Act. 1953 and West Bengal Land & Land Reforms Act, 1955.* Section 24 of the DGHC Act clearly says that Land & Land Reforms and D.I.Fund Departments is a transfer subject. Hence it should be transferred in totality with the executive power thereby honouring the Memorandum of Settlement signed in the year 1988 in the truest spirit. Thank you, Sir.

**... (Noise) ...**

**(ভয়েস ঃ হাউসে মন্ত্রী নেই।)**

**(গোলমাল)**

[12-20 – 12-30 p.m.]

**শ্রীমতী শক্তি রানা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র গোপীবল্লভপুর, এখানে সাঁকরাইল ব্লকে রোহিনী বলে একটা জায়গা আছে। সেখানে আঠারো থেকে কুড়ি হাজার লোকের বাস এবং তারা পিছিয়ে পড়া তফসিলি জাতি এবং উপজাতির লোক। কিন্তু সেখানে তাদের চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। তাই এই মুহূর্তে রাজ্য সরকারের উচিত এই পিছিয়ে পড়া এলাকার মানুষের চিকিৎসার জন্য যাতে ব্যবস্থা করে দেওয়া হয় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রায়ই বলা হয় ডাক্তাররা নাকি গ্রামে যেতে চাইছে না। এই অপবাদ পশ্চিমবাংলায় তাদের শুনতে হয়। কিন্তু দুর্ভাগ্যজনক সংবাদ হচ্ছে, পি.এস.সি.-তে ডাক্তারি পরীক্ষায় পাশ করে ৩০৮ জন ডাক্তার গত এক বছর ধরে অ্যাপয়েন্টমেন্টের জন্য অপেক্ষা করছে। ফল প্রকাশের এক বছরে মধ্যে যদি তারা অ্যাপয়েন্টমেন্ট না পায় তাহলে তাদের প্যানেল বাতিল হয়ে যাবে। অথচ পাশাপাশি দেখুন, ইউ.পি.এস.সি. পরীক্ষায় পাশ করার সঙ্গে সঙ্গে তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়। পি.এস.সি. পরীক্ষায় যারা পাশ করেছে তাদের চাকরি না দিয়ে, সরকার চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ করছে। এটা করে খাবার একটা ষড়যন্ত্র। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে

অনুরোধ করছি, পশ্চিমবাংলার যে সমস্ত ভাই-বোনরা ডাক্তারি পরীক্ষায় পাশ করে বসে আছে তাদের অবিলম্বে চাকরি দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী ইউনুস সরকার ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় গত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে এই তৃণমূল, বি.জে.পি. এবং কংগ্রেস যৌথভাবে আক্রমণ চালাচ্ছে। রঘুনাথগঞ্জ ব্লকের গিরিয়ায় আহিরিটোলা এবং ভৈরবটোলা বলে একটা অঞ্চল আছে, সেই অঞ্চলে ওরা প্রধান না হতে পেরে ওরা সি.পি.এম. কর্মীদের বাড়িতে আক্রমণ করছে এবং তাদেরকে বাড়িতে ঢুকতে দেওয়া হচ্ছে না। বলা হচ্ছে, সি.পি.এম. ছেড়ে ওদের দলে যোগ না দিলে তাদেরকে বাড়িতে ঢুকতে দেওয়া হবে না।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই, হাওড়া-আমতা ব্রডগেজ রেলওয়ের কাজ দীর্ঘ সময় ধরে চলছে। গত বাজেটে দশ কোটি টাকা মঞ্জুর করা হয়েছিল। কিন্তু এটা লক্ষ্য করা যাচ্ছে যে ১৯৭১ সালে শিলান্যাস হওয়ার পরে ১৯৮৫-৮৬ সালে বড়গাছিয়া পর্যন্ত, হাওড়া থেকে ২২ কিলোমিটার রেলওয়ের ব্যবস্থা করা হয়েছিল। তারপরে বড়গাছিয়া থেকে মুন্সিরহাট পর্যন্ত ১৫ কিলোমিটার রাস্তায় রেলওয়ের কাজ করতে দীর্ঘ সময় লাগছে।

তা করার জন্য খুব ধীর গতিতে চলছে দীর্ঘ ১৫ বছর ধরে। সেই কাজ এখনও পুরোপুরি সমাপ্ত হয়নি। এবং, ১০ কোটি টাকার কাজও এখনও শুরু করা যায়নি। সেই কাজ যাতে শুরু করা যায় সেইজন্য কেন্দ্রীয় রেল কর্তৃপক্ষ এবং সেই কাজে যুক্ত যারা তাদের বলা হোক। যে জমি নেওয়া বাকি আছে, সেটাও অধিগ্রহণের ব্যবস্থা হোক। এই বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গত বছর মুর্শিদাবাদ এবং মালদা জেলায় কি ভয়ানক বন্যা হয়েছিল। সেই সময় মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, আমাদের জেলার মন্ত্রী আনিসুর রহমান, ত্রাণমন্ত্রী আমাদের নিয়ে সভা করেছিলেন। সেখানে ঘোষণা করেছিলেন যে, যাদের বাড়ি সম্পূর্ণ ধ্বংস হয়ে গেছে তাদের প্রত্যেককে ২ হাজার টাকা এবং যাদের বাড়ি আংশিক নষ্ট হয়েছে তাদের ১ হাজার টাকা করে দেওয়া হবে। মুর্শিদাবাদ জেলায়, এখনও পর্যন্ত যাদের বাড়ি সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে তাদের ৬০ শতাংশ মানুষকে দেওয়া হয়েছে। এবং, আংশিক নষ্ট হয়েছে যাদের, তাদের কিছুই দেওয়া হয় নি। ডি.এম.-কে বলা হলে তিনি বলেছেন—লিস্ট অনুযায়ী বাকি টাকা দিতে পারব না। মুখ্যমন্ত্রী এই প্রতিশ্রুতি দিয়েছিলেন। অবিলম্বে লিস্ট অনুযায়ী টাকা দেওয়ার বন্দোবস্ত করার জন্য মাননীয় অর্থমন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীকে আপনার মাধ্যমে

আবেদন জানাচ্ছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রীরামপুর থেকে রিষড়া, কোন্নগর, কোতরং, ভদ্রকালী, উত্তরপাড়া, ইত্যাদি অঞ্চলের লোকেদের কলকাতার সঙ্গে যোগাযোগের জন্য নির্ভর করতে হয় একমাত্র ৩ নং রুটের বাসের উপর, যেটা বেসরকারি। কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের একটা বাস চলত শ্রীরামপুর থেকে এসপ্ল্যানেড পর্যন্ত—এল-৩১। কোনও এক অজ্ঞাত কারণে সেটা বন্ধ হয়ে গেছে। দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের ৪।৫ টি বাস চলে নিক্কো পার্ক থেকে শ্রীরামপুর পর্যন্ত। তাতে মানুষের উপকার হয় না, কেন না, কখন যে চলবে তার ঠিক থাকে না। এস.এস.-৪ বাস ৪।৫ টি চলে দিনে শ্রীরামপুর থেকে সল্টলেক। বে-সরকারি বাস ব্যান্ডেল, বাঘখাল ২ নং থেকে বালিখাল পর্যন্ত যাতে চালু করা হয় এবং শ্রীরামপুর-এসপ্ল্যানেড রুটের এল-৩১ বাস যাতে চালু করা হয়, তার সাথে বাসের সংখ্যাও যাতে বাড়ানো হয়, তার জন্য মাননীয় মন্ত্রীকে বিশেষ অনুরোধ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আজ কার্গিল সীমান্তে আমাদের জওয়ানরা মরণপন লড়াই করছেন। এবং, সেই লড়াইয়ের প্রধান অস্ত্রটাকে তারা বেছে নিয়েছে—কাগজে আমরা দেখছি—বফর্স কোম্পানির হাউৎজার কামান। ১৯৮৮ সালে রাজীব গান্ধী এই কামান কিনেছিলেন। তখন সমগ্র দেশের বিভিন্ন রাজনৈতিক দলগুলো তা নিয়ে কি জঘন্য রাজনীতি করেছিলেন। রাজীব গান্ধীকে বফর্স গান্ধী নাম দিয়ে রাজনীতিকে কলুষিত করেছিল। আজ দীর্ঘ ১৩ বছর ধরে এই কামানের ব্যাপারে কি অস্পৃশ্য রাজনীতি চলছে তা সবাই জানেন। এর মাসুল দিতে হচ্ছে আমাদের প্রতিরক্ষা দপ্তরকে। সেই চুক্তি না করার ফলে, তাকে অচ্ছুৎ, অস্পৃশ্য করে রাখার ফলে আজকে বিদেশি সংস্থার কাছ থেকে বেশি দাম দিয়ে তার যন্ত্রাংশ কিনতে হচ্ছে। সুইডেন থেকে তা পাওয়া যাচ্ছে না। সেদিন ভি.পি.সিং, অটল বিহারী বাজপেয়ী থেকে শুরু করে জ্যোতিবাবু ও অন্যান্যরা পরস্পরের হাত ধরাধরি করে কি জঘন্য রাজনীতি শুরু করেছিলেন তা সবার জানা। আজকে আমাদের সামনে প্রয়াশ্চিত্ত করার দিন এসেছে। সেদিন যারা এই নিয়ে জঘন্য রাজনীতির খেলা খেলেছিল আজ তাদেরকে ধিক্কার জানানো হোক, এই হাউস থেকে জানানো হোক।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জরুরি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে, বরানগরে ন্যাশনাল

ইনস্টিটিউট অফ অর্থোপেডিক হ্যান্ডিক্যাপ বলে একটা প্রতিষ্ঠান আছে। এই প্রতিষ্ঠানটি হচ্ছে পূর্বাঞ্চলের একটা বিশিষ্ট প্রতিষ্ঠান এবং এই প্রতিষ্ঠানটি হচ্ছে একটা জাতীয় প্রতিষ্ঠান। যারা হ্যান্ডিক্যাপ, তারা এখানে চিকিৎসা করান। এই প্রতিষ্ঠানটিতে এখন অরাজকতা চলছে। এখানে যিনি ডিরেক্টার, তিনি কর্মচারিদের সাথে সহযোগিতা করছেন না। ক্যাজুয়াল ওয়ার্কার নিযুক্ত করে, রেগুলার ওয়ার্কারদের বসিয়ে রাখা হচ্ছে এবং শুধু তাই নয়, কর্মী সংখ্যা সঙ্কুচিত করে সরিয়ে দেওয়ার চক্রান্ত করা হচ্ছে। আমি অবিলম্বে এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি যেন এই ব্যাপারে যথা সম্ভব ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ব্যাপারে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন এলাকা কার্শিয়াং-র গীদ্যা পাহাড়ে নেতাজী বাসভবন রয়েছে। সেই বাসভবনটির অত্যন্ত জীর্ণ অবস্থা। গত ২ বছর আগে এডুকেশন ডিপার্টমেন্ট নেতাজীর উপর মিউজিয়াম [illegible]রার পরিকল্পনা নিয়েছিলেন এবং হিমালয়ান স্টাডিস সেন্টার করার পরিকল্পনা নিয়েছিলেন সেটা আজ পর্যন্ত হচ্ছে না। তাই আমি অনুরোধ করছি যে, এই পরিকল্পনা চালু করা হোক।

**শ্রী সুভাষ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রেশন কার্ড সংক্রান্ত বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রেশন কার্ডের সমস্যা হচ্ছে গ্রামাঞ্চলের একটা গুরুত্বপূর্ণ সমস্যা। যদিও একাধিকবার এই বিধানসভাতে মাননীয় সদস্যরা দাবি জানিয়েছিল, কিন্তু এই ব্যবস্থার সুরাহা হয় নি এবং আমার নির্বাচনী এলাকা ভাতারে ১৯৮৪ সালে নতুন ভাবে রেশন কার্ড হওয়ার পরে ১৬ বছর ধরে অনেক শিশু জন্মগ্রহণ করেছে এবং বেশির ভাগ শিশুই এখনও রেশন কার্ড পায়নি। আজ প্রতিনিয়ত রেশন কার্ডের প্রয়োজন আছে। তাই অনুরোধ করছি খাদ্য দপ্তরের তরফ থেকে রেশন কার্ডের যে চাহিদা আছে, সেটা অনুযায়ী ব্লকে ব্লকে যেন সরবরাহ করা হয় এবং সেটা দেওয়ার ব্যাপারে নিশ্চিত করা হয়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মৎস্যমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ এবং ১১ই জুন ঘূর্ণি ঝড়ে ব্যাপক এবং ভয়াবহ কান্ড ঘটে গেছে সমুদ্রে। বারবারই খবর আসছে যে, ট্রলার নিখোঁজ হয়ে গেছে। ইতিমধ্যে গতকাল মৎস্যমন্ত্রী ঘোষণা করেছেন যে, ৪ জন ধীবর প্রাণ হারিয়েছেন। কিন্তু আমার বিধানসভা এলাকার দক্ষিণ প্রান্তে হচ্ছে বঙ্গপোসাগর। আমি সাগরের কাছাকাছি থাকি। আশঙ্কা করা হচ্ছে যে, বহু ধীবর এতে নিখোঁজ হয়ে গেছে। ট্রলার খুঁজে পাওয়া যাচ্ছে না। এই ব্যাপারে সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ নেওয়া হচ্ছে না। সমুদ্রে যারা মাছ ধরতে গিয়েছিল তারা কতজন ছিল, ট্রলার

কত নিখোঁজ হয়েছে সেই ব্যাপারে যেন রাজ্য সরকার ব্যাপক তল্লাশী চালাবার চেষ্টা করেন এবং উপকূল রক্ষীবাহিনীর মাধ্যমে যেন ব্যাপক তল্লাশী চালাবার ব্যবস্থা করেন। কারণ আমার মনে হয় এটা ব্যাপকভাবে হচ্ছে না। তাই সমুদ্র উপকূলবর্তী এলাকায় মৎস্যজীবী এবং তাদের পরিবারগুলোতে আশঙ্কা, ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। তারা এক দুঃখজনক অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। এতবড় একটা ঘটনা ঘটে যাওয়ার পরও রাজ্য সরকার নিষ্ক্রিয় হয়ে আছেন। আমরা বেদনাহত। পশ্চিমবঙ্গের পক্ষ থেকে, মৎস্যমন্ত্রীর পক্ষ থেকে বলা হয়েছিল ওয়ারলেসের মাধ্যমে ধীবরদের সংবাদ দেওয়া হবে কিন্তু আজও তার কোনও ব্যবস্থা হয়নি। কতগুলো ট্রলার নিখোঁজ হয়েছে তার সংখ্যা কত, নিখোঁজ ধীবরের সংখ্যা কত?

**(মাইক অফ)।**

**শ্রী কার্তিকচন্দ্র বাগ ঃ** স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র আউশগ্রাম। আউশগ্রামের ধরাপাড়া মৌজায় একশো সীটের হাসপাতাল তৈরি করার জন্য ৯৪-৯৫ সালে আমাদের সরকার একটা সিদ্ধান্ত গ্রহণ করে। টাকাও বরাদ্দ করে, কাজ করার কথাও হয় কিন্তু পরবর্তীকালে দেখা যাচ্ছে কাজ বন্ধ হয়ে আছে। কোনওরকম কাজ হচ্ছে না। দু একর জমি স্বাস্থ্যদপ্তরের নামে রেজিস্ট্রেশনও হয়েছে। ওই এলাকার মানুষের মধ্যে ক্ষোভ বাড়ছে। জঙ্গলমহলে দুর্গাপুর, বর্ধমান, বোলপুর ছাড়া কোন হাসপাতাল নেই। ওখানকার মানুষ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে বিশেষ করে গুসকরা পৌরসভা এলাকার মানুষরা। একশো সীট এর হাসপাতাল তৈরি করার যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে সেই কাজ যাতে অবিলম্বে শেষ করা হয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর, পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩১শে মে থেকে ৭ই, ৮ই জুন পর্যন্ত আমার বিধানসভায় করজগ্রাম অঞ্চলে দুটি গোষ্ঠির মধ্যে সংঘর্ষ এক ব্যাপক আকার ধারণ করেছে। অবাক বিস্ময়ে লক্ষ্য করলাম যে স্থানীয় পুলিশ অবস্থা আয়ত্বে আনতে না পারার কারণে জেলা প্রশাসন এমন একজন পুলিশ প্রশাসনকে নিয়োগ করেছে যার বিরুদ্ধে মানবাধিকার কমিশন ফৌজদারি বিধি অনুযায়ী বিচারের জন্য, ব্যবস্থা গ্রহণ করার জন্য রাজ্য সরকারের কাছে দাবি জানিয়েছিলেন। এই অফিসার কাটোয়ায় যাওয়ার পর, এই অফিসারের সময়ে যে সমস্ত দুষ্কৃতিকারী সংগঠিত হয়েছিল তাদের যে নেতা তাদের সঙ্গে আলোচনা করে মূল দুষ্কৃতিদের আড়াল করার জন্য সংখ্যালঘু সম্প্রদায়ের কিছু মানুষের উপর অত্যাচার চালিয়েছিল। পুলিশ মন্ত্রীর কাছে আমার দাবি যে, যে অফিসারের নেতৃত্বে অত্যাচার সংঘটিত হল, যার বিরুদ্ধে আগের থেকেই মানবাধিকার

কমিশনের স্ট্রিকচার রয়েছে তার বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী জয়ন্ত চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র কুটিরশিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আপনি জানেন যে বিষ্ণুপুরের বালুচরী শাড়ির সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা সুনাম অর্জন করেছে এবং ৭/৮ মাস আগে এই শাড়ির যথেষ্ট বাজার ছিল কিন্তু বর্তমানে আমরা লক্ষ্য করছি যে এই শিল্পে সঙ্কট দেখা দিয়েছে। শিল্পীরা অনাহারে দিন কাটাচ্ছে, অর্ধাহারে দিন কাটাচ্ছে। তারা লটারি টিকিট বিক্রি করছে, এমন কি রিক্সা পর্যন্ত চালাচ্ছে। আমি মনেকরি এই শিল্পে পুনরুজ্জীবন ঘটানো যায়, ঘটানো সম্ভব যদি আমরা কিছু জিনিস পালন করি এবং সরকারের যে দায়িত্ব বিশেষ করে এই শাড়ির প্রচার করা।

[12-40 – 12-50 p.m.]

দ্বিতীয় হচ্ছে, সমিতির মাধ্যমে কাঁচামাল কিছুটা কম মূল্যে সরবরাহ এবং বিপণন করার ব্যবস্থা করা। এই বিপণনের ক্ষেত্রে তন্তুজ, তন্তুশ্রী ও মঞ্জুষা এই সংস্থাগুলি আছে। কিন্তু এই সংস্থাগুলি পূজোর আগে মালপত্র ক্রয় করে। এরা যদি ধারাবাহিক ভাবে মালপত্র ক্রয় করে তাহলে এই শিল্পীদের সমস্যা কিছুটা লাঘব করা যায়। সে জন্য আমি মাননীয় বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি এ দিকে বিশেষভাবে নজর দিয়ে শিল্পীদের বাঁচান।

**श्री राम जनम मांझी :** आदरणीय डिपुटी स्पीकर सर, आपके माध्यम से पी०डवल्यु डी० सड़क मंत्री का ध्यान आकर्शित कराना चाहता हूं। हमारे विधान सभा इलाके के अन्दर बहुत से एसी सड़क जो काफी खराब स्थिति में है। उस रास्ते पर साइकिल चलाना भी मुशिकल है। कोई अस्वस्थ्य होने पर, विमार होने पर वहां एम्बुलेन्स ले जाना, ट्रोली जाना काफी मुशिकल होता है। इसलिए मै पी०डवल्यु डी० मिनिस्टर से अनुरोध करता हूं कि रास्ते की मरम्मत के लिए जल्द-से जल्द व्यवस्था किया जाय। इसके अलावा उलवेड़िया मे बहुत से एसे शिल्प है वहां लोरी चलने से रास्ता की अवस्था बहुत खराव हो चुकी है। लांरी अप और डाउन करने के लिए करखाने मे नही पहुच पा रहा है। जिससे कारखानें की हालत खराव होते जा रहा है। आवागमन की काफी असुविधा हो रही है। इसलिए मै आवेदन करता हूं कि मरम्मत का काम जल्द-से-जल्द शुरु किया जाय। वहुत से रास्ते पर बढ़ा-वढ़ा गढ़ा हो गया है। जहां किसी भी समय एक्सीडेन्ट हो सकता है। एक बार फिर रास्ते की मरम्मत का अनुरोध आपके माध्यम से सड़क मंत्री से करते हुए अपनी बात खत्म करता हूं।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী

এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সাউথ-ইস্টার্ন রেলওয়েতে যে গরিব হকাররা যারা প্যাসেঞ্জারদের নিরাপত্তা রক্ষা করে এবং সেই হকাররা ডাকাতি, রাহাজানি বন্ধ করেছে। আজকে সেই হকারদের উপরে বি. জে. পি. সরকারের আর. পি. এফ. এবং জি. আর. পি. তারা অত্যাচার করছে। রেল ডাকাতি, রাহাজানি চলছে এবং আর. পি. এফ. অফিসারদের এর সঙ্গে যোগসাজস আছে এবং রেলের অনেক কর্মচারী আছে তাদের ডাকাতিতে নাম রয়েছে। কেন্দ্রীয় সরকারের প্রশাসন আর. পি. এফ. তারা ইচ্ছাকৃতভাবে নানা রকম অত্যাচার করছে। আমরা সমস্ত ট্রেড ইউনিয়ন সংগঠনের তরফ থেকে এর বিরুদ্ধে ডেপুটেশন দিয়েছি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রেল পুলিশের ঐ অত্যাচার বন্ধ করার অনুরোধ করছি। আজকে রেলের অফিসারদের সঙ্গে রেলের ক্যাটারারদের টাকার ভাগ-বাটোয়ারার সম্পর্ক রয়েছে এবং সেই জন্য রেল পুলিশ হকার পেটাচ্ছে। তাই আপনার মাধ্যমে বলতে চাই, এই অত্যাচার যদি বন্ধ না হয় তাহলে শুধু সাউথ-ইস্টার্ন রেল নয় সমস্ত রেল চলাচল স্তব্ধ করে দেওয়া হবে। আজকে গরিব হকাররা চাকরি পাচ্ছে না, হকারী করে পেট চালাচ্ছে তাদের চাকরি না দিয়ে এইভাবে অত্যাচার করে রুটি-রুজি বন্ধ করে দেওয়া চলবে না। এই সমস্ত হকারদের আমি লাইসেন্স দেওয়ারও আবেদন জানাচ্ছি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী তথা নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এর আগেও এই বিষয়টি নিয়ে এই হাউসের মেনশন আওয়ারে বলেছি। বিষয়টা আবার আমি স্মরণ করিয়ে দিচ্ছি। চন্দননগর বিধানসভার মধ্যে ভদ্রেশ্বর পৌরসভার একটা গুরুত্বপূর্ণ রাস্তা হচ্ছে এফ. জি. বা ফেরীঘাট স্ট্রীট। এই রাস্তার এক প্রান্তে তেলেনিপাড়া, ফেরীঘাট এবং অন্য প্রান্তে ভিক্টোরিয়া জুটমিল ও শিল্পাঞ্চল অবস্থিত। এই রাস্তার এমন অবস্থা যে প্রায় প্রতিদিনই অ্যাক্সিডেন্ট হচ্ছে। আমরা ভদ্রেশ্বর মিউনিসিপ্যালিটির কাছেও ঐ রাস্তার মেরামতির জন্য বলেছি। আমি সরকারের কাছে আবেদন করছি অবিলম্বে ঐ রাস্তাটার সংস্কার করা হোক। সঙ্গে সঙ্গে চন্দননগর পুরসভা এলাকা, মানকুণ্ডু স্টেশন রোড, ভুপ্লেকসপট্টি মেন রোড এবং চন্দননগর ভদ্রেশ্বর পৌরসভার এডেড এরিয়ার রাস্তাগুলোর অবস্থা ভয়াবহ। তাই ঐ রাস্তাগুলোরও সংস্কারের ব্যবস্থা করা হোক।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমাদের উত্তর ২৪ পরগনা জেলার আইন-শৃঙ্খলা, বিশেষ করে খুন, ডাকাতি, চুরি ও চোলাই মদের ব্যবসায়ীদের মুক্তাঞ্চলে পরিণত হওয়ার বিরুদ্ধে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাঝে মাঝে শোনা যায় সল্টলেকে একটা ছোট্ট চুরির ঘটনা হলেও আই. জি., ডি. আই. জি.-রা ছুটে যান। কারণ, সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী থাকেন। কিন্তু আজকে

খড়দা থানায় ১০ লক্ষ, হাবড়া থানায় ১৫ লক্ষ এবং বারাসাত থানায় ১০ লক্ষের বেশি মানুষ থাকেন। আমরা বার বার বলছি, চোলাই ব্যবসায় পুলিশ, সাধারণ মানুষ এমন ভাবে যুক্ত হয়েছে যে তার সঙ্গে চুরি-ডাকাতি-খুন একটা স্বাভাবিক ঘটনা হয়ে গেছে। আজকে প্রত্যেকটা এলাকায় এই ঘটনা ঘটছে। আমরা বলছি, প্রশাসনিক স্তরে ব্যবস্থা নিতে হবে, বড় থানাকে ভাগ করে প্রশাসনিক নেটওয়ার্ক যাতে সলিড করা যায় তার ব্যবস্থা করতে হবে। আইনশৃঙ্খলার অবনতির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। আজকে মানুষ নিরাপদে থাকতে পারছেন না বা ট্রেনে, বাসে চলাচল করতে পারছেন না। বিশেষ করে শিল্পাঞ্চল থেকে বর্ডার এলাকা পর্যন্ত অবস্থাটা খুবই খারাপ। তাই বলছি, বড় থানাগুলোকে ভাগ করতে হবে এবং প্রশাসনিক ক্ষেত্রে সত্ত্বর ব্যবস্থা নিতে হবে মানুষের কাছে আইনের শাসন পৌছে দেওয়ার জন্য।

**শ্রী রামজনম মাঝি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বলুন, আপনার কি পয়েন্ট অফ ইনফরমেশন আছে।

**শ্রী রামজনম মাঝি ঃ** স্যার, আপনি জানেন, একটু আগে খবর পেয়েছি যে, আমার কেন্দ্রে অবস্থিত প্রেমচাঁদ জুট মিলে আজ সকাল ৬টা থেকে বেআইনিভাবে লক-আউট ঘোষণা করা হয়েছে। এই জুট মিলে ২০০০ লোক কাজ করেন। এই জুট মিল বন্ধ ছিল। ১৫ বছর পর আমরা এই জুট মিল চালু করেছিলাম। আজকে সকাল থেকে প্রেমচাঁদ জুট মিলের মালিক বেআইনীভাবে এই জুট মিলে লক-আউট ঘোষণা করেছেন। বাউড়িয়া কটন মিল বন্ধ, কানোড়িয়া জুট মিল বন্ধ, আবার এই প্রেমচাঁদ জুট মিলও বন্ধ হল। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে মাননীয় শ্রমমন্ত্রী এ ব্যাপারে মিটিং করে এই প্রেমচাঁদ জুট মিল খোলার ব্যবস্থা করেন।

[12-50 – 2-00 p.m.(Including Adjournment)]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। গতকাল স্পেনের লিয়েনে আমাদের ভারতের দাবাড়ু বিশ্বনাথন আনন্দ অ্যাডভান্স দাবা প্রতিযোগিতায় বিজয়ী হয়েছেন এবং তার জন্য এইসভা থেকে তাঁকে অভিনন্দন জানানো হোক, ধন্যবাদ জানানো হোক। তিনি ভারতবর্ষের মুখ উজ্জ্বল করেছেন, তিনি আমাদের গর্ব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার দুটোর সময় এখানে আসব।

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 21

**Mr. Speaker :** There are 149 cut motions on Demand No. 21. All the cut motions are in order and taken as moved.

Shri Gyan Singh Sohan Pal
Shri Saugata Roy
Shri Tapas Banerjee
Shri Sudhir Bhattacharjee
Shri Deba Prasad Sarkar
Shri Nirmal Ghosh
Shri Sultan Ahmed
Shri Ashoke Kumar Deb
Shri Tapas Roy : Sir, I beg to move that
Shri Ram Janam Manjhi : the amount of Demand be
Shri Shashanka Shekhor Biswas : reduced by Rs. 100/-
Shri Sankar Singha
Shri Tarak Bandyopadhyay
Shri Kamal Mukherjee
Shri Abdul Mannan
Shri Pankaj Banerjee
Shri Shyamadas Banerjee
Shri Ajoy De
Shri Sanjoy Bakshi

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী যে বাজেট পেশ করেছেন ৮৬৪ কোটি ৩৬ লক্ষ ৭৫ হাজার টাকার, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশন সমর্থন করছি। স্যার, আপনি যদি বাজেটটা লক্ষ্য করেন তাহলে দেখবেন যে, এই বাজেটটা হচ্ছে মূলত নন-প্ল্যান বাজেট। তার মানে পুলিশ কর্মীদের মাইনে, তাদের রেশন, ইউনিফর্ম ইত্যাদি কিনতেই বাজেটটা চলে যাবে। এই বাজেটে স্টেট অ্যান্যুয়াল প্ল্যানে, নাইন্থ প্ল্যানের এ-বারের স্টেট অ্যান্যুয়াল প্ল্যানে মাত্র ২ কোটি ৭৩

লক্ষ টাকা ধরা হয়েছে। তার মানে পুলিশের মডার্নাইজেশনের জন্য মাত্র ২ কোটি ৭৩ লক্ষ টাকা। আর ৮৬০ কোটি টাকার ওপর চলে যাচ্ছে ননপ্ল্যান এক্সপেণ্ডিচারে, এস্টাবলিসমেন্ট বজায় রাখতে। স্যার, আপনাকে আমি স্মরণ করিয়ে দিই, জ্যোতিবাবু যখন পুলিশমন্ত্রী ছিলেন তখন আমরা এই বিধানসভায় অনেকবার দাবি করেছিলাম যে, একজন পূর্ণ সময়ের পুলিশমন্ত্রী করা দরকার। কারণ জ্যোতিবাবু টাইম দিতে পারছিলেন না। বর্তমান পুলিশ মন্ত্রীর আজকে তিন বছর হল এবং এতে আমরা আশা করেছিলাম, যে, এতে অনেক উন্নতি হবে। প্রথম দিকে একটু উন্নতি হয়েছিল। কিন্তু পরবর্তীকালে আমরা কি দেখলাম? মার্ডারের সংখ্যা ১৯৯৫ সালে ছিল ১৭৮৮; ১৯৯৬ সালে বেড়ে দাঁড়িয়েছিল ১৯২৯। আবার ১৯৯৭ তা একটু কমে ১৭৮০ হয়। কিন্তু স্যার, তারপর আপনি শুনলে আশ্চর্য হবেন ১৯৯৮ সালে পশ্চিম বাংলায় মার্ডার হয়েছে ২১২২টা—হাইয়েস্ট ফর লাস্ট সিক্স ইয়ার্স। সুতরাং বুদ্ধদেব-বাবুর আমলে উন্নতি হয়নি, মার্ডারের সংখ্যা বেড়ে গেছে। এখন একে আপনারা উন্নতি বললে, বলতে পারেন। উনি একে উন্নতি বলতে পারেন। অবশ্য রেপ সংখ্যার হিসাব অনুযায়ী কমেছে। বুদ্ধদেব-বাবু যখন প্রথম এই দপ্তরের ক্ষমতায় এসেছিলেন তখন একটু বেড়েছিল, তারপর কমেছে। ১৯৯৫ সালে হয়েছিল ৭৮৭টা রেপ, ১৯৯৬ সালে বেড়ে হয়েছিল ৮৫৫। তারপর থেকে কমছে। ১৯৯৭ সালে ৮২৫ এবং ১৯৯৮ সালে আরও কমে হল ৭৫৭ এবং এ-বছর ১৫/৬/৯৯ পর্যন্ত ২৩২। হ্যাঁ। রেপের ডাউনওয়ার্ড ট্রেণ্ড; কিন্তু মার্ডারের আপওয়ার্ড। যখন কেউ নতুন মন্ত্রী হন তখন তিনি একটু চেষ্টা করেন একটা নতুন ডাইরেকশন দেয়ার এবং বুদ্ধদেব বাবুও যে করেননি তা আমি বলতে পারছিনা। উনিও করেছেন। টি. ভি.-তে দেখলাম উনি পুলিশকে নিয়ে ফুটবল টুর্ণামেন্ট করছেন, ফুটবলে লাথি মারছেন। তিনি পুলিশকে একটা নব-দিশা দিচ্ছেন। ব্লাড ডোনেশন ক্যাম্প করাচ্ছেন, স্ট্রীট চিলড্রেনদের ট্রিটমেন্ট করাচ্ছেন। এরপর আর পলিটিক্যাল পার্টি বা সোশ্যাল অর্গানাইজেশনের দরকার নেই। বুদ্ধদেব-বাবুর কথায় পুলিশই আমাদের সব করবে। ভাবটা এমন, যেন বুদ্ধদেববাবু চীফ মিনিস্টার, কলকাতার পুলিশ কমিশনার ডেপুটি চীফ মিনিস্টার, মাঝে আর কারো দরকার নেই—পলিটিসিয়ান, সোশ্যাল ওয়েলফেয়ার অর্গানাইজেশন, সব বাড়তি, ফালতু, এগুলোর দরকার নেই। এই রকম একটা অ্যাটিচ্যুড। তাতে রেজাল্ট কি হয়েছে? রেজাল্ট হয়েছে, পুলিশ হ্যাজ বিকাম অ্যারোগেন্ট অ্যাণ্ড লেস এফিসিয়েন্ট। এই লেস এফিসিয়েন্ট বোঝাবার জন্য আমার বেশি বলার দরকার নেই। আপনি এস. বি. গাঙ্গুলির কেসটা দেখুন। তিনি এক্সাইডের কর্তা, বাড়ি থেকে বেরুলেন, তাকে কিডন্যাপ করে নিয়ে গেল। বুদ্ধদেববাবু তার নিজের শুভবুদ্ধিতে বললেন, শীঘ্রই পাওয়া যাবে। কিন্তু তিনি নিজেই ট্যাক্সি করে বাড়ি ফিরে এলেন। আজ পর্যন্ত লোকে জানে না, কারা তাকে অপহরণ করে নিয়ে গিয়েছিল, কি পারপাসে, কত টাকা

ব্যামসাম দিতে হয়েছে তার উত্তর জানাননি। আর এই কলকাতা পুলিশ ফুটবল খেলছে। মনোজ শর্মা তার ছেলে মারা গেছে। ব্যবসায়ী অ্যাবস্কনডিং। ১ মাস হয়ে গেছে, আজ পর্যন্ত বের হল না মনোজ শর্মা কোথায় আছে, বেঁচে আছে, না মারা গেছে এবং অ্যাকচুয়ালি কে মেরেছে? এটা তো হাই-প্রোফাইল কেস, কাগজে বেরিয়েছে। কিন্তু আজ পর্যন্ত কিছুই বের হল না। আমি আপনাকে বলি, গোপেন্দ্রনাথ দত্ত, জিওলজিক্যাল সার্ভেতে কাজ করতেন, হেস্টিংস থানা এলাকায় থাকতেন, কমিসারিয়েট রোডে। তাকে পাওয়া যাচ্ছে না। তার ছেলে আর্জেনটিনায় থাকতেন, তিনি এখানে এসেছেন, কাগজে বড় করে বের হয়েছে। আজ পর্যন্ত পুলিশ বলতে পারলনা গোপেন্দ্রনাথ দত্ত যার বয়স ৮৮ বছর, মালপত্র শুদ্ধ গুণ্ডারা তাকে হাপিশ করে দিয়েছে। আজ পর্যন্ত পুলিশ এর উত্তর দিতে পারল না। সুতরাং কলকাতা পুলিশের নবদিশা মেনে নিচ্ছি না—এটাই আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বুদ্ধদেববাবু অনেক ভাল কথা বলেছেন ওঁর বক্তৃতায়। আমি ওঁকে জিজ্ঞাসা করতে চাই—উনি একটা ব্যাখ্যা দিয়েছেন সোসিও ইকনমিক সিচুয়েশন দেখে সব বিচার করতে হবে অর্থাৎ আর্থ-সামাজিক অবস্থা দেখে বিচার করতে হবে। চারিদিকে আন-এমপ্লয়মেন্ট আছে, চারিদিকে অ্যাফ্লুয়েন্ট সোসাইটির মূল্যবোধ ঘুরে বেড়াচ্ছে, তার জন্য একটা অংশের মানুষ ক্রাইমের দিকে যাচ্ছে। আমি এই তত্ত্বটা বিশ্বাস করি না। দিজ ইজ অ্যান অ্যাপোলজি। ক্রাইমের সঙ্গে অ্যাফ্লুয়েন্স লিঙ্ক নয়। তাহলে আমেরিকায় ক্রাইম হল কি করে? একটি ১৬ বছরের ছেলে অন্যান্য বাচ্চাদের গুলি করে মারলো। এটা কিছু সাইকোলজিক্যাল ট্রেণ্ড থেকে হয়। পুলিশের কাজ হচ্ছে প্রিভেনশন অ্যণ্ড ডিটেকশন অফ সাচ ক্রাইম। সুতরাং এটা এই বলে এক্সপ্লেণ্ড অ্যাওয়ে করে লাভ নাই। আজকে পাড়ায় পাড়ায় জুলুম করে, এক্সটরশন করে তোলাবাজরা টাকা তুলেছে। এটা সোসিও ইকনমিক ফেনোমেনন, পুলিশের ব্যর্থতা এটা। খারাপ অ্যাপোলজি, আমি এটা অ্যাকসেপ্ট করি না—যে তত্ত্বটা বুদ্ধদেববাবু ওনার বাজেট বক্তৃতায় দিয়েছেন ৮ নম্বর প্যারাগ্রাফে সোসিও ইকনমিক সিচুয়েশনে। হ্যাঁ, উনি কলকাতা পুলিশের ব্যাপারে থানায়-থানায় অ্যাডভাইসারী কমিটি করেছেন। আমি যে এলাকায় থাকি সেই লেক পি. এসে আমি একজন অ্যাডভাইসারি কমিটির মেম্বার। গত ৬ মাসে একবার মিটিং হয়েছে, মাত্র ১০ মিনিটের মিটিং, চা খেয়ে শেষ হয়ে গেল। পুলিশ তার ক্ষমতা বিন্দুমাত্র ডিসেন্ট্রালাইজ করতে রাজি নয় বা শেয়ার করতে রাজি নয়। এর ফলে কোনও কিছু হচ্ছে না। এটা উইনডো ড্রেসিং হচ্ছে। এই নবদিশা, এই ফুটবল, এই রক্তদান, অ্যাডভাইসারী কমিটি এগুলি জানালা দেখানো জিনিস হচ্ছে, আসল সমস্যার সমাধান হচ্ছে না। কাদের নিয়ে বুদ্ধদেববাবু সমস্যার সমাধান করবেন? সুতরাং গরিব কনস্টেবলের কথা বলে লাভ কি? কারণ একজন আই. পি. এস অফিসার তার বিরুদ্ধে অভিযোগ, গত মাসে তিনি একজন হোমগার্ডকে চড় মেরেছে। এইরকম আই. পি. এস অফিসারকে

দিয়ে আইন-শৃঙ্খলা রাখবেন? এস. পি (হুগলী) তার বিরুদ্ধে অভিযোগ তিনি একজন বাস ড্রাইভারকে বাস থেকে নামিয়ে পিটিয়েছেন। তার বিরুদ্ধে আরো অভিযোগ, তিনি তার একজন আত্মীয়কে যিনি একজন খুনের মামলার আসামী তাকে গান-লাইসেন্স পাইয়ে দিয়েছেন। এদের দিয়ে আইন-শৃঙ্খলা রাখবেন? একজন কলকাতা পুলিশের ডেপুটি কমিশনার ছিলেন। তার নাম বি. এন. রমেশ। তাকে রেলওয়ে ভিজিল্যান্স আরেস্ট করল। কারণ তিনি ফলস পাশ নিয়ে ট্রেনে ট্রাভেল করেছিলেন। সেইজন্য তার পাশ বাতিল করে দেওয়া হয়েছে। দেখা যাচ্ছে, এইরকম ১৮ জন পুলিশ রেলওয়ের ফলস পাশ নিয়েছে।

[2-10 – 2-20 p.m.]

এই হাউসে স্যার, কিছুদিন আগে রেলওয়ের কুপনের প্রবলেম নিয়ে আপনি বলেছেন। কিন্তু যেখানে খোদ পুলিশের কর্তাই এই রকম বেআইনী কাজ করছেন সেখানে তাদের দিয়ে কি করে এখানে আইনশৃঙ্খলা রক্ষা হবে আশাকরি সেটা মন্ত্রী মহাশয় বলবেন। অন্য প্রসঙ্গে যাওয়ার আগে আমি পশ্চিমবঙ্গে একটা বিচিত্র ব্যাপার যা দীর্ঘদিন ধরে চলে আসছে সেটা বলি। এখানে দেখবেন যত রাজনৈতিক ক্লাশ হয় তার একটা পার্টি হচ্ছে সি. পি. এম. আর অন্য একটা পার্টি যে কেউ হতে পারে—আর. এস. পি. বা ফরোয়ার্ড ব্লক হতে পারে, কংগ্রেস হতে পারে, ইদানিং তৃনমূল, বি. জে. পি. হয়েছে। এতদিন সি. পি. এম. ছিল ডমিনেন্ট পার্টি। সব জায়গায় সি. পি. এম. মারতো এবং অন্যরা মার খেতো। এখন যে কোনও কারণেই হোক সি. পি. এম. থেকে ছেড়ে আসা অনেক লোক তৃণমূল, বি. জে. পি-তে আশ্রয় নিয়েছে এবং তারা সি. পি. এমের লোকদের মারছে। আমরা কংগ্রেসিরা কিন্তু রিসিভিং এণ্ডে রয়ে গিয়েছি। আমাদের কংগ্রেসের যে সব লোক মারা গিয়েছে গত তিন মাসে তাদের কথা আমি বলব। আমাদের কংগ্রেসের তিনজন কর্মীর খুনের কিনারা আজও হয়নি। গত ৯ই জুন ডোমকলের ঘোড়ামারায় ইউনুস আলি নামে কংগ্রেসের একজন প্রধান খুন হন সি. পি. এমের লোকদের হাতে। সেখানে কোনও অ্যারেস্ট হয়নি। ৯ই মে নওদার্য় কংগ্রেসের একজন কর্মাধ্যক্ষ একটা অঞ্চলের, তিনি খুন হন, কোন অ্যারেষ্ট হয়নি। ৯ই এপ্রিল শিলিগুড়িতে ভোলা চন্দ বলে কংগ্রেসের একজন কর্মী মাটি গাড়ায় খুন হন। এখন পর্যন্ত সেখানে এরজন্য কেউ অ্যারেস্ট হয়নি। আমরা কংগ্রেসিরা অতো মিলিট্যান্ট নই, আমরা মারামারি করতে পারছি না। তবে এটা আমি মানব, রিসেন্টলি, গত দু মাসের হিসাব যদি দেখেন তাহলে দেখবেন পলিটিক্যাল ক্লাসে সি. পি. এমের লোকরা মারা যাচ্ছে বেশি। এখন সেটাও আপনাদের পক্ষে কৃতিত্বের কোনও ব্যাপার নয়। বুদ্ধদেববাবু নিজের পার্টির লোকদের যদি প্রটেকশন দিতে না পারেন তাহলে রাজ্যের লোকদের প্রটেকশন দেবেন কি করে? আজকে এটা হচ্ছে কেন? এটা হচ্ছে, তার কারণ, সি. পি. এম. থেকে

বেরিয়ে এক ধরনের সমাজবিরোধীরা তৃণমূল, বি. জে. পি.তে আশ্রয় নিয়েছে এবং তাদের সঙ্গেই সংঘর্ষ চলছে। আমি অন্তত ১০ বার এই হাউসে বলেছি যে গোটা কেশপুর এলাকাটাকে বিপন্ন, দুর্গত এলাকা বলে ঘোষণা করা উচিত। কেশপুরে গত কয়েক মাসে হাজার দুয়েক বাড়ি পুড়েছে, অন্তত ৪০ জন খুন হয়েছেন। সেখানে সরকার এফেকটিভলি কোনও স্টেপ্স নিতে পারছেন না। বুদ্ধদেববাবুর নিজের ঘটনাস্থলে যাওয়া উচিত ছিল, শান্তি মিটিং করা উচিত ছিল কিন্তু তা হয়নি। সেখানে তার শান্তি কমিটি করা উচিত ছিল যাতে ক্লাশটা বন্ধ করা যায়। কেন সেখানে ক্লাশটা বন্ধ করা যাচ্ছে না তার উত্তর আজকে মন্ত্রী মহাশয়কে দিতে হবে। জুনের তিন তারিখে কেশপুরে তিনজন মারা গিয়েছে। তারা সবাই সি. পি. এমের কর্মী। আমরা দুঃখিত। আমি আগেই বলেছি যে এখন সি. পি. এম-রা বেশি মার খাচ্ছে এবং এই ক্লাশটা ছড়িয়ে পড়ছে কেশপুর থেকে গড়বেতা, গড়বেতা থেকে পিংলা, পিংলা থেকে সবং এবং সবং থেকে দাঁতনে। আপনাদের পার্টির জেলা পরিষদের যিনি প্রেসিডেন্ট তার বাবা তিনি দাঁতনে মারা গিয়েছেন। এইসব এলাকাতে কংগ্রেস ৪০/৫০ হাজার ভোটে হারত, মুখ খুলতে পারত না কেউ, এখন সেখানে সি. পি. এমের লোক মারা গিয়েছে ঐ তৃণমূলীদের হাতে—সি. পি. এম ছেড়ে যারা তৃণমুলে গিয়েছে তাদের হাতে সি. পি. এমের লোক মারা গিয়েছে। এটা কিন্তু আপনাদের কাজেরই ফলশ্রুতি। আমরা কিন্তু কোনও মার্ডারকেই সমর্থন করি না। কেন আজকে আপনারা এগুলি প্রিভেন্ট করতে পারছেন না? শাসনে মজিদ মাস্টার দীর্ঘদিন ধরে অত্যাচারের রাজত্ব প্রতিষ্ঠিত করেছিল। সেখানকার লোকরা মজিদ মাষ্টারের অত্যাচারের বিরুদ্ধে রিভোল্ট করেছিল। যে কায়দায় করেছিল তা আমরা সমর্থন করি না। কিন্তু বোধ হয় এটা ইনএভিটেবল ছিল। সেই শাসনে তেসরা মে সি. পি. এমের কর্মী মুজিদ আলি মার্ডার হয়েছে ঐ তৃণমুলীদের সঙ্গে ক্লাশে। বুদ্ধদেববাবুর শাসনকে একটা দুর্গত অঞ্চল বলে ঘোষণা করা উচিত ছিল কিন্তু সেখানে কোনও ব্যবস্থা উনি এখনও পর্যন্ত নিতে পারেননি। মাজিদ মাস্টার হেরে গিয়েছে, তার পায়ের তলা থেকে মাটি সরে গিয়েছে। অনেক অত্যাচার ঐ লোকটা করেছে। কিন্তু আজকে যেটা শাসনে হচ্ছে সেটা সমর্থন করা যায় না, সেখানে শান্তি আনা দরকার। বুদ্ধদেববাবু এবং তার পুলিশ সেটা কিন্তু করতে পারছেন না। তারপর আমার কাছে খবর আছে যে গত ১৬ই মে মোস্ট প্রবাবলি, সবং-এর একজন সি. পি. এম নেতা, নাম হেম ভট্টাচার্য, সে দু হাজার লোক নিয়ে পিংলাতে রেড করেছিল। দু হাজার লোক নিয়ে লরি করে রাত্রি দুটার সময় গিয়ে পিংলাতে সে রেইড করেছিল এবং আমার কাছে খবর তাতে তিনজন মারা গিয়েছে। গঙ্গাধর অধিকারি, শিবু ইত্যাদিরা মারা গিয়েছে। পিংলার যিনি বিধায়ক ডেমোক্রাটিক সোশ্যালিস্ট পার্টির, খুব ভাল মানুষ, তার সঙ্গে আমার কথা হয়েছে, তিনি বললেন, নিয়ন্ত্রণ করতে পারছি না। সি. পি. এমের চেয়ে ওখানে তৃণমুলের হাতে

অস্ত্রশস্ত্র বেশি। ওরা এটা মারছে, সি. পি. এম. একটু খোঁচা দিচ্ছে, ওরা আরও বেশি মারছে। কিন্তু ঘটনাগুলি বন্ধ করা যাচ্ছে না। তাহলে পুলিশ আছে কেন? রাজ্যে দিনের পর দিন ইন্টার পার্টি ক্লাশ ঘটবে, তাহলে পুলিশ কি করছে, এই প্রশ্ন আমি নিশ্চয়ই বুদ্ধদেব বাবুকে করব। একটার পর একটা খুন হচ্ছে। কংগ্রেসের ৩ জনের হিসাব দিলাম। বাকি যারা খুন হচ্ছে তারা সি. পি. এম-এর লোক, সেখানেও আপনি কোনও ব্যবস্থা নিতে পারছেন না এটা বন্ধ করার জন্য। আমি বুদ্ধদেব বাবুকে নিশ্চয়ই জিজ্ঞাসা করব, রেলের ডাকাতির ব্যাপারে উনি বলেছেন যে আমি ব্যবস্থা নেব। কিন্তু রেল ডাকাতি কিভাবে হচ্ছে? পুলিশকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে রেলে পরপর ডাকাতি হচ্ছে। প্রথমে ৬ই জুন তিস্তা তোর্সায় ডাকাতি হল। সেখানে বাধা দিতে গিয়ে প্রবীর আগরওয়াল মারা গেলেন। তার দুই দিন পরে মারা গেলেন, মজঃফরপুর প্যাসেঞ্জারে ডাকাতি হল। তার আগে আবার ২৫শে মার্চ সমস্তিপুর ফাস্ট প্যাসেঞ্জারে ডাকাতি হল। এবারের ডাকাতির মজা হচ্ছে যে দিনের বেলাতে ডাকাতি হচ্ছে। প্রত্যেক ট্রেনে নাকি পুলিশ দেওয়া হয়েছে। তাহলে কি উত্তরবঙ্গে যাতায়াতের জন্য মানুষের নিরাপত্তা থাকবে না? পশ্চিমবাংলায় তাহলে পুলিশ কি করছে? পুলিশ অপরাধের সংখ্যা কমিয়ে দেখাচ্ছে। আপনি শুনলে আশ্চর্য্য হবেন। স্যার, আমরা রোজ কাগজে দেখছি যে ডাকাতি বাড়ছে। হাওড়ার জি. আর. পি'র হিসাব অনুযায়ী ১৯৮০ সালে ১,৬৭৩টি ডাকাতির ঘটনা ঘটেছে। ১৯৯৮ সালে সেটা কমে দাঁড়িয়েছে ২৮১টি। এটা কমে গেল কি করে? কারণ পুলিশ কোনও ডায়েরী নেয়না। শিয়ালদহ জি. আর. পি'র হিসাব অনুযায়ী ১৯৮৪ সালে ৫১১টি ডাকাতি লিপিবদ্ধ হয়েছে। সেখানে ১৯৯৪ সালে এসে দাঁড়িয়েছে ৩০৩টি। আপনার অভিজ্ঞতায় কি বলে রেলে ডাকাতি কি কমেছে? তাহলে ব্যাপার কি? পুলিশ দেখাতে চায়না যে রেলে ডাকাতি বেড়েছে। এখানে বুদ্ধদেববাবু হাণ্ডা সাহেবকে ট্রান্সফার করে আর একজনকে নিয়ে এসেছেন। কিন্তু এখনও পর্যন্ত রেল পুলিশ যে প্রোপোজাল দিয়েছিল সরকারের কাছে সেটাতে ধুলো জমছে। রেল পুলিশ প্রস্তাব দিয়েছিল যে ষ্টেশানগুলিতে আনলাইসেন্স দোকান, আনলাইসেন্স হকার, আনলাইসেন্স পর্টার রাখা চলবেনা। এই যে লোকেরা ঘুরে বেড়াচ্ছে, এদের সংখ্যা কমানো হোক, এদের রেস্ট্রিকটেড করা হোক। কারণ এদের সঙ্গে ডাকাতরা ঢুকে পড়ে এবং তারা ট্রেনে নিরীহ মানুষের উপরে, অসহায় মানুষের উপরে অত্যাচার করে, ডাকাতি করে। কাজেই এদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া উচিৎ। গত বছর ১৭ লক্ষ ৪৫ হাজার টাকা লুঠ হয়েছে ট্রেনে ডাকাতি করার জন্য। এই রাজ্যে আইন-শৃঙ্খলা বলে কিছু আছে? আপনি জবাবি ভাষণে এর উত্তর দেবেন। সেদিন আমি বুদ্ধদেব বাবুর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম এবং তাকে বলেছিলাম যে নর্থ বেঙ্গলে ফারাক্কা থেকে শিলিগুড়ি হাইওয়েতে ডাকাতি হচ্ছে, আপনি ব্যবস্থা নিন। তিনি বললেন যে, আমার পুলিশ নেই, হাইওয়ে ডাকাতি বন্ধ করতে পারব না, কন্ট্রোল

করতে পারব না। তাহলে সরকার নোটিশ দিয়ে দিক। পাঞ্জাবে যখন উগ্রপন্থীদের কার্যকলাপ চলছিল সেই সময়ে লোক রাত্রি বেলায় বাসে যেতে পারত না। কারণ উগ্রপন্থীরা বাস থেকে নামিয়ে তাদের মারত, তাহলে সরকার নোটিশ দিয়ে দিক যে লং ডিসট্যান্সে প্রাণ হাতে লইয়া যাইতে হইবে, সরকার কোনও দায়িত্ব লইতে পারিবেন না। রাজ্যের আইন-শৃঙ্খলা এই রকম একটা জায়গায় এসে দাঁড়িয়েছে। আজকে লং ডিসট্যান্স বাসে সরকার পুলিশ দিতে পারবেন না বলে এই যে অবস্থা, তার ফলে মানুষ বিক্ষুব্ধ হয়ে উঠছে এবং মানুষ নিজেদের হাতে আইন তুলে নিচ্ছে। আজকে যে গণ-পিটুনি হচ্ছে, এটা সব চেয়ে অসভ্য কাজ। এটা সভ্য সমাজের পরিপন্থী কাজ। কিন্তু এই পুলিশের কাস্টোডি থেকে ছিনিয়ে নিয়ে নৈহাটিতে পিটিয়ে মেরেছে। এটাই কিন্তু সব নয়। দক্ষিণ ২৪ পরগনায় ডাকাতি বেশি হচ্ছে। এখানে রেল ডাকাতি বা হাইওয়ে ডাকাতি নয়, লোকের বাড়িতে ডাকাতি বেশি হচ্ছে। গত দুই মাসে ১৬টি গণ পিটুনিতে হত্যা হয়েছে। কিছুদিন আগে গত ৩১শে মে বারুইপুর—সোনারপুর বর্ডারে ৪ জন ডাকাতকে পিটিয়ে মেরে দিয়েছে। তার কিছুদিন আগে হাউসে আমি কল্ড অ্যাটেনশন দিয়েছিলাম যে জ্যোতি বাবুর কেন্দ্রে বড়ালে ৭ জনকে পিটিয়ে মেরে দিয়েছে। আইন-শৃঙ্খলা কোথায় আছে? ইজ ইট সাইন অব এ সিভিলাইজড সোসাইটি? লোকে বলছে যে পুলিশের হাতে গেলে এরা পালিয়ে যাবে, চার্জশীট হবেনা, জামীন পেয়ে আবার ডাকাতি করবে। কাজেই তার চেয়ে পিটিয়ে মেরে দেওয়া ভাল। আজকে এই জায়গায় মানুষকে আপনারা নিয়ে যাচ্ছেন। এটা কি সভ্য সমাজের লক্ষণ? এটা সভ্য সমাজের পক্ষে ভাল নয়। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এর উত্তর দেবেন।

[2-20 – 2-30 p.m.]

বজবজের কাছে ১১.৫.৯৯ তারিখে ডাকাতি হল এলাহাবাদ ব্যাঙ্কে। মোটর সাইকেলে করে লোকগুলো এসেছিল। প্রকাশ্য রাস্তা দিয়ে এল, এসে ৬ লক্ষ টাকা নিয়ে গেল। কেউ ধরা পড়েনি। ঘটনাটা ঘটল রবীনহুডের কায়দায়, হিন্দি সিনেমায় যেমন দেখতে পাই। তার আগে নোদাখালিতে—এটা আবার জ্যোতিবাবুর কেন্দ্র—ব্যাঙ্ক ডাকাতি হল। এখনও পর্যন্ত কেউ ধরা পড়েনি। তার কিছুদিন আগে ঠাকুরপুকুরে ব্যাঙ্ক ডাকাতি হল। ওখানেও কেউ ধরা পড়েনি। তাহলে ডাকাতি যারা করছে তারা যাচ্ছে কোথায়? লুটের মালই বা রাখছে কোথায়? এই প্রশ্নগুলির জবাব পুলিশ দেবে না। আমরা ৮৬০ কোটি টাকা পুলিসের পেছনে নন-প্ল্যানে খরচ করছি। তাহলে এত টাকা পুলিশের পেছনে মাইনে দিতে কেন খরচ করব এটা সবার ভাবা দরকার আছে। সভ্য সমাজে পুলিশ থাকে এবং সবাই জানেন যে, ইট ইজ এ কোয়ারসিভ আর্ম অফ দি স্টেট। পুলিশ একটু জোর জবরদস্তি করে, কিন্তু আমরা যারা নিরীহ লোক, আমরা যাতে নিশ্চিন্তে বাড়িতে

শুতে পারি তার জন্য পুলিশ। কোথায় সেই নিশ্চয়তা পুলিশ মানুষকে দিতে পারছে? আর এটা আমাদের সিরিয়াসলি ভাবা দরকার, মানুষ কেন নিজেদের হাতে আইন তুলে নিচ্ছে। আমি গতবার পুলিশ বাজেটে বুদ্ধদেববাবুকে বলেছি যে, কলকাতার উপকণ্ঠে চারটি থানা তোলাবাজদের আঁখড়া হয়ে দাঁড়িয়েছে। থানাগুলি হল বেহালা, ঠাকুরপুকুর, রিজেন্ট পার্ক এবং যাদবপুর। কেউ সেখানে সাধারণ একটা বাড়ি করতে গেলেও এক-দুই লক্ষ টাকা তারা চাইছে, প্রমোটার হলে তো কথাই নেই। ভোলা, নোচে, রাজা, লালা—এরা দাপিয়ে ঘেড়াচ্ছে বেহালায়। কেন ওদের ধরা যাচ্ছে না? হোয়াট ইজ দি প্রবলেম? আমি এখানে হাউসে নাম করে বলেছিলাম, ওই মাফিয়ারা কাউকে মারতে পারে। টালিগঞ্জের আনোয়ার শা রোড, গল্ফগ্রিন, গল্ফগার্ডেন এলাকায় শেখ বিনোদ আখতার, শাহজাদা এদের দলবল সন্ত্রাস সৃষ্টি করেছে। দক্ষিণ কলকাতায় একটা বাড়ি হবে, সেখানে শ্রীধর মাস্টারের লোক এসে উপস্থিত হচ্ছে। ক্যালকাটা পুলিশের ফ্রিঞ্জ এলাকার চারটি থানা, সেখানে এসব সবচেয়ে বেশি হচ্ছে, কিন্তু আজ পর্যন্ত সেটা কন্ট্রোল করা যায়নি। গত ২.৫.৯৯ তারিখে সরোজিৎ সান্যাল নামে এক প্রমোটার, তার অফিসে ঢুকে তাকে গুলি করে গেছে; ধরা পড়েনি এখন পর্যন্ত। তারফলে মানুষ ক্ষেপে যাচ্ছে। টিটাগড়ে সীতারাম বাজোরিয়া বলে একটি লোক ১৬.৫.৯৯ তারিখে খুন হয়েছিল এক গুণ্ডার হাতে। সেখানে ঘটনাস্থলে আমাদের বন্ধু পরভিন সাউ গিয়েছিলেন এবং তখনকার এম. পি. তড়িৎ তোপদারও গিয়েছিলেন। সেখানে জনসাধারণ এম. এল. এ., এম. পি.-দের জামা-কাপড় ছিঁড়ে দিয়েছিলেন। সেখানে তারা ওদের বলেছিলেন—'তোমরা সরকারি দলে আছ, মানুষ প্রকাশ্য দিবালোকে খুন হয়ে যাচ্ছে, তোমরা কিছু করতে পারছ না। তোমরা এখানে এস না।' ওঁদের জোর করে সেখান থেকে বের করে আনতে হয়েছে পুলিশকে। মানুষ আজকে ক্ষোভে ফেটে পড়ছে পুলিশের ব্যর্থতার কারণে। সুতরাং এটা আমাদের সিরিয়াসলি ভাবা দরকার। আমাদের আরও ভাবা দরকার হিউম্যান রাইটসের বিষয়টা নিয়ে। বুদ্ধদেববাবু বলেছেন যে, হিউম্যান রাইটস কমিশনের সমস্ত রিপোর্ট ওরা মেনে নিয়েছেন। হিউম্যান রাইটস কমিশন নিয়ে আমি পুরো একটা দিন আলোচনা করতে পারি। কিন্তু আমাদের সৌভাগ্য যে, আমরা দুজন ভাল বিচারপতি চিত্ততোষবাবু এবং মুকুলবাবুকে পেয়েছি, তাঁরা কমিশনে রয়েছেন। তাঁরা যথেষ্টভাবে পুলিশকে সচেতন করার চেষ্টা করছেন এবং কিছুটা—ওঁদের যতই গালাগাল দিক—নিয়ন্ত্রণে এসেছে পুলিশ। কিন্তু তা সত্ত্বেও নাকি ডি. সি. (সাইথ)-কে ফোন করেছেন এই অভিযোগে মানবেষ ঘোষাল বলে এক ভদ্রলোক, তাকে থানায় এনে হেনস্থা করা হল। কেন এই ধরণের ঘটনা এখন ঘটবে যে, একটি মানুষকে জোর করে আটকে রাখা হবে? গড়িয়াহাট থানার একটি ঘটনা, এটা কাগজেও বেরিয়েছে; জ্যোৎস্না বল বলে এক ভদ্রমহিলাকে ওই প্রপার্টির গণ্ডগোলে পুলিশ এসে থানায় নিয়ে গিয়ে ভয় দেখিয়েছে। এর একটা

কারণ আপনাদের বুঝতে হবে। এই যে পুলিশ 'নবদিশা' করতে গিয়ে ফুটবল ম্যাচ এবং রক্তদান শিবির করছে এর খরচ-খরচা জোগাবার কারণে ব্যবসায়ী এবং প্রমোটারদের প্রশ্রয় দিতে হচ্ছে। একটা নতুন ধরনের পরজীবী থানাভিত্তিক তৈরি হয়েছে। আগেও থানায় দালাল ছিল, কিন্তু তারা ছিল নিচুশ্রেণীর লোক। কিন্তু এখন একটা উঁচু শ্রেণীর লোক ব্যবসায়ী, প্রমোটার টাইপের মানুষ পুলিশের সাথে মাখামাখি করে। তাদের সঙ্গে যাদের শত্রুতা তাদের পুলিশকে দিয়ে ঠাণ্ডা করে দেব এরকম একটা প্রবনতা দেখা দিয়েছে। এটা আমাদের সমাজের পক্ষে অত্যন্ত বিপজ্জনক। জানি পুলিশের সমস্যা আছে। আজকে সি. পি. এম. পার্টির অভ্যন্তরীণ ব্যাপারে পুলিশের হস্তক্ষেপের কারণে সি. পি. এম. পার্টিতে ক্ষোভ আছে। কিন্তু সি. পি. এম-এর একজন খাস খবরে বললেন যে আমাদের পার্টির ব্যাপারে পুলিশের কাছে যাওয়া উচিত নয়, পুলিশ বুঝতে পারবে না পার্টিতে হাত গলাবো, না গলাবো না। পুলিশ তার নিজের কাজ না করে প্রোমোটারের কাজে হস্তক্ষেপ করছে। তাই আমি বলতে চাই পুলিশ সম্বন্ধে নূতন দৃষ্টিভঙ্গি নেওয়ার প্রয়োজন হয়েছে। যে টাকা আমরা পুলিশ বাহিনীকে দিই সেই টাকা দিয়ে পুলিশ বাহিনী আমাদের নিরাপত্তা দিতে পারছে না। হাউসে আমি এই কথা বারে বারে বলেছি পশ্চিমবাংলায় বিভিন্ন রাজ্য থেকে উগ্রপন্থীরা আসছে এবং এখানে তাদের সেফ হেভেন হয়ে দাঁড়িয়েছে। এখান থেকে উলফা নেতা ধরা পড়েছে, কাগজে বেরিয়েছে এক মাস ধরে এখানে বসে ছিলেন। ভাল ভাল উগ্রপন্থী এখানে ধরা পড়েছে। ডানলপ থেকে শিখ উগ্রপন্থীকে পাঞ্জাব পুলিশ গ্রেপ্তার করেছে। তদের মেরেছে তার জন্য আমি নিন্দা করছি, কিন্তু তারা এখান থেকে এসে ধরে নিয়ে গেছে। শিখ উগ্রপন্থী, উলফা উগ্রপন্থী আমাদের এই কলিকাতায় এসে আশ্রয় নিচ্ছে। আবার শুনছি আই. এস. আই. ইন্টার সারভিস ইনটেলিজেন্স, পাকিস্তানের সব চেয়ে বিপদ জনক সংস্থা, তারা পশ্চিমবাংলার কোথাও কোথাও ঘাঁটি গেড়েছে। এমনিতেই বুদ্ধদেববাবু নিজেই বলেছেন বাংলাদেশের ১৪০০ মাইল বর্ডার আছে, তারপর উত্তরে নেপাল বর্ডার, ভুটান বর্ডার এবং আসাম বর্ডার রয়েছে, একটা কোরার্স বডার রয়েছে। অন্য রাজ্য থেকে উগ্রপন্থীরা চলে আসছে, উলফা উগ্রপন্থী, বোরো উগ্রপন্থী, এরা সব আমাদের রাজ্যে চলে আসছে। তাদের তো নিয়ন্ত্রণ করার দরকার আছে। যদি কোনও উগ্রপন্থী উত্তরবঙ্গে এসে ঢুকত তাহলে না হয় বুঝতাম, কিন্তু তারা কলিকাতা শহরে চলে এসেছে আস্তানা করছে। এটা নিয়ে সিরিয়াসলী ভাবার দরকার আছে। আমাদের দুই ইনটেলিজেন্সই ফেল করছে। পুলিশের একটা ইনটেলিজেন্স ব্রাঞ্চ আছে সেটা শুধু পলিটিক্যাল পার্টির ব্যাপারেই রিপোর্ট দেওয়াই শুধু কাজ নয়, উগ্রপন্থী সংগঠনগুলি কি করছে সেটা দেখার কথা। আর একটা আছে ক্রিমিনাল ইনটেলিজেন্স, সি.আই.ডি. যেটা আলাদাভাবে আছে, সেটাও ফেল করছে। আমি কি আপনার এই পুলিশ বাজেটের টাকা দেওয়ার পক্ষে? না, এই টাকা দেওয়ার পক্ষে আমি নয়। যদি

সেই টাকা মডার্নাইজেশন অফ পুলিশ ফোর্সের জন্য দেওয়া হত, পুলিশদের রাবার বুলেটের জন্য যদি টাকা দেওয়া হত, ট্রিক গেনেড কেনার জন্য টাকা দেওয়া হত, ওয়াটার ক্যাননের জন্য যদি টাকা দেওয়া হত তাহলে আমি সমর্থন করতাম। মব কন্ট্রোল করার জন্য ক্রাউড কন্ট্রোল করার জন্য আধুনিক কিছু ইকুইপমেন্ট থাকা দরকার। আমি বুঝতাম প্রতিটি এইচ.বি.এফ. হাই ফ্রিকিউএন্সি রেডিও সেট দেওয়া হবে, আমি সমর্থন করতাম। যদি বলা হত প্রতিটি থানা কম্পিউটারাইজ করা হবে, ক্রিমিনাল রেকর্ড কম্পিউটারাইজ করা হবে আমেরিকার স্কটল্যান্ড ইয়ার্ডের মতো তাহলে আমি সমর্থন করতাম। এখন তো আমেরিকায় পুলিশ হেলিকাপ্টারে করে যায়। এটা না করে পুলিশের একটা অংশকে ইউনিয়ানাইজ করে সি.পি.এম.-এর সঙ্গে নিয়েছেন, অফিসারদের একটা অংশকে তাবেদারী করার জন্য তৈরি করেছেন। What is happening is a fall in the efficiency of the police force efficacy of the police force. ফলে এফিসিয়েন্সি অফ দি পুলিশ ফোর্স কমে গিয়েছে। মানুষ ক্রমশ পুলিশের উপর আস্থা হারিয়ে ফেলছে। এখন মানুষ পুলিশের উপর ভরসা করে নিরাপত্তা বোধ করছে না। আমার আলিপুর বিধানসভা এলাকায় কোটিপতি লোকের বাস, বড় বড় ব্যবসায়ী লোকের বাস, তারা প্রাইভেট ডিটেকটিভ এজেন্সিকে ধরে রেখে দিয়েছে। পুলিশ ফোর্সের উপর তারা বিশ্বাস করতে পারছে না। তারা বলছে বাড়ির সামনে থেকে নিজের এলাকা থেকে ফাঁকা রাস্তায় যদি এস.বি.গাঙ্গুলিকে কিডন্যাপ করে নিয়ে যায় তাহলে আমাদের কিডন্যাপ করতেই পারে। বড় লোকেরা কি রাখল কি রাখল না তাতে কিছু যায় আসে না, সাধারণ মানুষের পক্ষে প্রাইভেট ডিটেকটিভ এজেন্সি রাখা সম্ভব নয়। গ্রামের লোকেরা আর.জি. পার্টি করতে পারে কিন্তু শহরের লোকেদের পক্ষে আর.জি. পার্টি খোলা সম্ভব নয়। সল্টলেক যেখানে প্রচুর ভি.আই.পি.-র বাস সেখানে ক্রাইমে ভরে গিয়েছে। আমি এই কথা বলতে চাই যে, যে পুলিশের বাজেটে মানুষের সমস্যা সমাধানে পুলিশ ব্যর্থ, ক্রাইম কমিয়ে আনতে পুলিশ ব্যর্থ, খুন কমিয়ে আনতে পুলিশ ব্যর্থ, ইন্টার পার্টি ক্লাস বন্ধ করায় পুলিশ ব্যর্থ, রেল ডাকাতি রোধ করায় পুলিশ ব্যর্থ, ডাকাতি করার পর ডাকাত ধরতে পুলিশ ব্যর্থ সেই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। বুদ্ধদেব বাবুর আবার ইনফরমেশন অ্যান্ড কালচার বিভাগে ফিরে যাওয়া উচিত, কবিতা নাটক লেখাটাই ওনার পক্ষে ভাল। অসি এবং মসি এক সঙ্গে চলে না, গত তিন বছরের অভিজ্ঞতায় এটাই প্রমাণ হয়ে গিয়েছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 – 2-40 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগ ১৯৯৯-২০০০ সালের যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে উপস্থিত করেছে, তাকে

আমি সম্পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী পক্ষ যে কাট মোশন এখানে এনেছে তার বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষে অধ্যাপক সৌগত রায় বললেন এই যে ৮৬৪ কোটি টাকার বরাদ্দ চাওয়া হয়েছে, এটার অধিকাংশ আমাদের এই পুলিশ বাহিনীর মাইনে পত্র ইত্যাদির জন্য ব্যয় হচ্ছে। আমরা এটা জানি যে এই বরাদ্দ গত বারের তুলনায় মাত্র ১৫ শতাংশ বৃদ্ধি হয়েছে, মাত্র ১১৬ কোটি টাকা বৃদ্ধি হয়েছে। আজকে মাননীয় বিধায়ক কমল মুখার্জির এক লিখিত প্রশ্নের উত্তরে এখানে উল্লেখ করা হয়েছে, আমাদের এখানে এটা বিতরণ করা হয়েছে। ১৯৯৮ সালে এক বছরে ১,২৬৩টি নতুন পোস্ট তৈরি করতে হয়েছে। কমলবাবু নিশ্চয়ই এটা পড়েছেন। কিন্তু এটা কেন হচেছ? আমি শুধু কলকাতা পুলিশের কথা বলছি, অন্য কোন ফিগার দিচ্ছি না। গত এক বছরে ১২০০ পোষ্ট ক্রিয়েট করা হয়েছে এ. সি. থেকে কনস্টেবল পর্যন্ত। এটা হচ্ছে কেন? মাননীয় মন্ত্রী এটা তাঁর বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন, তাতে খুব গাত্রদাহ হচ্ছে। উৎসটা তো দেখতে হবে। এই যে টাল মাটাল অবস্থা চলছে, এটাকে বাদ দেওয়া যাবে না। আমাদের ১৪০০ কিলো মিটার সীমান্ত এলাকা। এটাকে বাদ দেওয়া যাবে না। গত দেড় বছরে ৩৬ হাজার খুন হয়েছে এবং ৬০ হাজার অপরাধের ঘটনা ঘটেছে। এটা রাজ্যসভার তথ্য। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে রাজ্যে আইন শৃঙ্খলা রক্ষার জন্য, গোটা দেশের আর্থ সামাজিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে এটা আনা হয়েছে। দিল্লিতে একটা সরকার চলছে, যাদের ভূমিকা হচ্ছে খুন আর সন্ত্রাস ছড়ানো। সৌগতবাবু বলেছেন, আপনি আরক্ষা বিভাগ ছেড়ে দিন, সংস্কৃতিতে থাকুন। কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী যিনি, তিনি একজন ফৌজদারি আসামী। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বরের পর থেকে অন্তত ১৪টি মামলা চলছে। এখানে সৌগতবাবু বা অন্য যাঁরা স্বরাষ্ট্রমন্ত্রীর অংশীদার আছেন, তাঁরা অন্তত আমাদের স্বরাষ্টমন্ত্রীকে এটা বলতে পারবেন না। গোটা দেশজুড়ে খুন আর সন্ত্রাস ছড়িয়ে দিয়েছেন। একটু আগে সৌগতবাবু মহারাষ্ট্রের তথ্য দিচ্ছিলেন। কিন্তু দিল্লিতে কি হয়েছে? ২৬০০ অপরাধের ঘটনা ঘটেছে। দিল্লিতে—এই পত্রিকায় বলা হয়েছে—ক্রিমিন্যাল কেস হয়েছে ৩২,০১৬টি। মুম্বাইতে হয়েছে ১৪,৬৪৪। আর কলকাতায় হয়েছে ৫,৬৯৭টি। আমরা তাতে দুঃখিত। এখানে পাঁচ হাজার, ১৪০০০'এর তুলনায় পাঁচ হাজার। আমরা তাতে দুঃখিত। কিন্তু এগুলো কারা করাচ্ছে? গত ৩রা ডিসেম্বর ভিক্টোরিয়া মেমোরিয়ালের সামনে একটা ফাংশন হচ্ছিল। ওখানে গিয়ে কে পুড়িয়ে দিয়েছিল প্যাণ্ডেলটাকে? গত ২৫শে অক্টোবর কোর্টের অর্ডার নিয়ে বেদী ভবন দখল করতে গেলে তাদের বাধা দিলেন একজন এবং তাতে গুজব রটিয়ে দেওয়া হল গোটা রাজ্য জুড়ে। ওই গুজবের জেরে অনেকের প্রাণ চলে গেল, অনেক ধন সম্পত্তি নষ্ট হল। তারপরে সিঙ্গুরে আমাদেরই একজন যুব কর্মীকে আক্রমণ করা হল, সে এখন রক্তাক্ত অবস্থায় মৃত্যুর সঙ্গে লড়াই করছে। এইসব ঘটনাতে হাজার হাজার কোটি কোটি

টাকার ধন সম্পত্তি বিনষ্ট হয়েছে। ৩১শে অক্টোবর ইন্দিরা গান্ধীর মৃত্যু দিবসে তৃণমূলরা জলপাইগুড়িতে যেসব কাণ্ড ঘটালো সেটা কি করা উচিত হয়েছে? সুতরাং এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে পুলিশকে কাজ করতে হচ্ছে এবং এসব ঘটনার মোকাবিলা করতে হচ্ছে। তারপরে গত ২১শে মার্চ মাননীয় মুখ্যমন্ত্রী আরামবাগে একটি সমাবেশের অনুষ্ঠানে যোগ দিতে গেলে তার বিরুদ্ধে যেভাবে বিক্ষোভ দেখানো হল এতে কি কেউ উৎসাহ বোধ করবেন? মাননীয় সৌগতবাবু তো সভা থেকে এখন চলে গেলেন এসব কি তাদের ভাল কাজ হয়েছে সেটা বলুন? ওঁনাদের দুজন সদস্যই তো এখন চলে গেলেন, এর উত্তর আপনারা দিয়ে যান ঠিক কাজ হয়েছিল কিনা? সুতরাং এসব জিনিস বোঝাবার চেষ্টা করুন। আমাদের রাজ্যে একটার পর একটা ঘটনা ঘটছে গত ২২ বছর ধরে এবং তারই মধ্যে একটা স্থায়ী সরকার আমরা চালাচ্ছি একটা নীতির উপর দাঁড়িয়ে। আর আপনারা হতাশায় বশবর্তী হয়ে পঞ্চায়েত নির্বাচনের আগে নানারকম স্লোগান তুলে দিলেন কিছু খবরের কাগজের উপরে দাঁড়িয়ে। পঞ্চায়েত নির্বাচনের পর থেকে আমরা দেখছি একটার পর একটা ঘটনা ঘটছে। আপনারা কাকদ্বীপ থানা দখল করার হুমকি দিলেন এবং ওখানকার এম এল এর উপরে আক্রমন করা হল। জন প্রতিনিধিদের উপরে আক্রমণ করা হচ্ছে সৌগত বাবুর দল বা তৃণমূলের থেকে—সুতরাং এই জায়গাতে একটা রাজনৈতিক দলের কাজ চলছে। আজকেই কমল মুখার্জির লিখিত প্রশ্নের উত্তরে জানানো হয় যে ১,২৬৩টি নতুন পোস্ট ক্রিয়েট করা হয়েছে এবং এর ফলে পুলিশের খরচ বাড়বে। আজকে যে পরিস্থিতি এসে দাঁড়িয়েছে তাতে মৌলবাদী শক্তি একটার পর একটা ঘটনা ঘটিয়ে চলেছে এবং আই এস আইরাও তৎপর। একটা ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে। সেখানে আমাদের রাজ্যের পুলিশ বাহিনী তৎপরতার সঙ্গে ১৬ থেকে ১৮ জনকে আই এস আই সন্দেহে গ্রেপ্তার করেছে। আমাদের কলকাতাতেই বাইরের থেকে উগ্রপন্থীরা পাঞ্জাব থেকে এসে এখানে ঘটনা ঘটিয়েছে এবং তাদেরকে তারা এলিমিনেট করে দিয়েছেন। সেখানে আমাদের পশ্চিমবঙ্গের পুলিশ অরুণ চেটিয়া তার ছদ্মনাম গোলাপ বড়ুয়া, তাকে এখান থেকে অ্যারেস্ট করে আসামে পাঠিয়ে দিয়েছিল এবং তারপরে সে সেখান থেকে বাংলাদেশে চলে যায়। এই কলকাতাতেই ৮ই এপ্রিল প্রদীপ গগুই আলফা জঙ্গীকে আমাদের পুলিশ গ্রেপ্তার করে আসাম পুলিশের হাতে তুলে দিয়েছিল। তার বিচার ওখানে চলছে। এখন প্রশ্ন হচ্ছে কে তাদেরকে মদত দিয়েছে, কে প্রশ্রয় দিয়েছে সেটা বোঝাবার ব্যাপার। ওই দাউদ ইব্রাহিম থেকে শুরু করে কারা যে এর সঙ্গে যুক্ত নয় বুঝতে পারছি না। এইভাবে একটার পর একটা ঘটনা নিত্য ঘটে যাচ্ছে এবং পুলিশ তার মেকাবিলা করে চলেছে।

[2-40 – 2-50 p.m.]

আপনারা নিজের পায়ে নিজেরা কুড়ুল মারছেন। আপনারা মিলেমিশে একাকার

হচ্ছেন তৃণমূল আর মূলে। যারা এই ঘটনা ঘটাচ্ছেন তাদের এই ব্যাপারে কোনও লজ্জা হচ্ছে না'। বি. জে. পি., তৃণমূল তারা এখানে হতাশার বশবর্তী হয়ে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় আইনশৃঙ্খলাকে বিপন্ন করার চেষ্টা করছে। আপনারা আরামবাগ খানাকুলের কথা বলছেন, গতকাল জয়পুর কোতলপুর থেকে মিটিং করে ফেরার পরে, আমাদের মাননীয় মন্ত্রী আসার পরে বিষ্ণুপুরে খুন করে দিলেন এক ব্যক্তিকে। গতকাল তৃণমূল বেলতলা অফিসে গিয়ে হামলা চালালো। গত ৫ই মে কলকাতার কর্পোরেশনের অফিসে হামলা করল এই কংগ্রেসিরা, এরা কখন মূল, কখন তৃণমূল, কখন ঘাস, কখন খাস এই জায়গায় দাঁড়িয়ে আছে। এই জায়গায় দাঁড়িয়ে আপনারা বিরুদ্ধাচারণ করতে পারছেন? এই ঘটনার আমরা নিন্দা করছি। ৫ই মে কলকাতা কর্পোরেশনে যাদের দায়িত্বে সেখানে ঘটনা ঘটেছে, তারাই এখানে বলছেন আইনশৃঙ্খলা রক্ষা হচ্ছে না। তারাই এখানে দঁড়িয়ে বলছেন খানাকুলে কি হচ্ছে। পুলিশের উপর হামলা করা হচ্ছে, পুলিশ আহত হচ্ছে। স্যার তৃণমূল, বি. জে. পি. কংগ্রেস এদের দ্বারা পুলিশের উপর হামলা হচ্ছে। গত বছরে ২৮৪টি হামলার ঘটনা ঘটেছে, এবারে ৯৯ সালের এখন পর্যন্ত ১০৫টি ঘটনা ঘটেছে। পুলিশ ইনজিওর্ড হয়েছে ৫৮১, গতবারে এবারে ২৪০। যারা হামলা করেছে তাদের উপরে গতবারে ২১টি। এবারে ৯টি ক্ষেত্রে টিয়ার গ্যাস চালানো হয়েছে। পুলিশ বাহিনীর উপরে থানার উপরে, আক্রমণ হচ্ছে। মাননীয় সদস্য সৌগত রায় বললেন, বেহালায় প্রমোটার খুন হয়েছে, যাদের এতদিন এইসব ক্ষেত্রে ব্যবহার করা হত তারাই এখন বুমেরাং করছে। দক্ষিণ কলকাতায় সেখানে ৯টি খুনের আসামী একজন কংগ্রেস কর্মী বাপী হালদার তাকে কে খুন করল? ১৪ই জুলাই কাকে ছাড়িয়ে আনবার জন্য কারা সেখানে দাঁড়িয়েছে? কারা যাচ্ছেন স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে, কারা যাচ্ছেন কোর্টে ৯ জনের খুনের আসামীকে জামিন দিতে? এখানেই আমাদের যন্ত্রণা। আমাদের বাজেটে সামান্য পরিমাণে ১১৬ কোটি টাকা বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে গত বছরের তুলনায়। জিনিসপত্রের দাম বেড়েছে, আপনাদের নীতি এল. পি. জি. পলিসি, আই. এম. এফ. বিশ্বব্যাঙ্ক এর কাছে মাথা বিকিয়ে দেওয়া। দিল্লিতে আপনারা সরকার চালাচ্ছেন না, কিন্তু আপনারা এটা বোঝেন যে দিল্লিতে বি. জে. পি. সরকার নেই, শীলা দীক্ষিতের সরকার চলছে, দিল্লির প্রশাসনে সেখানে কি ঘটছে। সেখানে গত কয়েক মাসে ৪ জন সাংবাদিক খুন হয়ে গেলেন। সেখানে মডেল খুন হয়ে গেলেন, সাংবাদিক খুন হয়ে গেল, খুনের কুল কিনারা করতে পারলেন? একটু আগে আপনারা বলছিলেন একজন খুন হয়েছে, একজন এম. পি.র ছেলে ধরা পড়েছে। পার্কস্ট্রিটে যে ঘটনা ঘটেছে, গুলিবিদ্ধ—সেখানে হয়েছে, তারা এসেছিল উত্তর প্রদেশ থেকে, সেই উত্তর প্রদেশেই আপনাদের নেতার ছেলে সেখানে সেই ঘটনার সঙ্গে জড়িত। তাই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন, পুলিশের একাংশের সমস্যা হচ্ছে, এই জায়গায় এত কিছু কাজ করার

পরেও একটা প্রশ্ন উঠেছে হিউম্যান রাইটস কমিশন সম্বন্ধে মন্ত্রী তাঁর বক্তব্যেও উল্লেখ করেছেন পুলিশ ভাল কাজ করলে তাকে পুরষ্কৃত করা হবে, যারা খারাপ কাজ করবে তাদের তিরষ্কৃত করা হবে, মাননীয় মন্ত্রী এখানে সঠিক ভাবেই বলেছেন, কিছু পুলিশকে চিহ্নিত করে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে।

এটা এই রাজ্যেও বেড়েছে, এখানটাতেই হচ্ছে প্রশ্ন। নতুন করে এই রাজ্যেও কতগুলো সমস্যা এসে দাঁড়িয়েছে এবং এটা আমাদের সবাইকে ভাবতে হবে। ভোগবাদের দৌলতেই এটা হচ্ছে। ইয়ং ইনটেলেকচুয়াল বুদ্ধিজীবীদের মধ্যে, আপার স্ট্যাটাসের মধ্যে এই ইলেকট্রনিক মিডিয়ার সংক্রামণ ঘটেছে, এটা একটা ইনফেকসাস ডিজিস। এই ঘটনায় যারা জড়িয়ে যাচ্ছে, তাদের বিচার চাই, তাদের গ্রেপ্তার চাই। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই, পুলিশ বিভাগের তৎপরতা সত্ত্বেও, চার্জশীট সময় মতো দেওয়া হয়না বলে কেসগুলো অনেকদিন ধরে ঝুলে থাকছে এবং পুলিশের মুষ্টিমেয় একটা অংশ অপরাধ জগতের এইসব লোকেদের সঙ্গে দহরম মহরম করছে, তাদের সাথে ওঠাবসা করছে। তার ফলে আজকে রাজ্য সরকারের গৃহীত যে নীতি তা আঘাতপ্রাপ্ত হচ্ছে। আজকে এই অংশটার বিরুদ্ধেই মানুষ রুখে দাঁড়াতে চাইছে এবং তারা আঘাতপ্রাপ্ত হচ্ছে। সৌগতবাবু এখানে উত্তর ২৪ পরগনা জেলার শাসনের কথা উল্লেখ করলেন। শাসনের মজিদ মাস্টারকে যিনি হারিয়েছেন সেই আব্দুল রউথ, যিনি জেলা পরিষদের বিরোধী নেতা, তিনি গ্রেপ্তার হলেন। তার বাড়িতে একজন গুণ্ডা, ডাকাত, রিভালবার সমেত ধরা পড়ল। আর শোভনবাবু ও তার নেত্রী চেঁচাচ্ছেন। সেইজন্য আমরা বলছি যারা গ্রেপ্তার হচ্ছে তাদের কেসগুলো আরও দ্রুত নিষ্পত্তি করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় উল্লেখ করছেন খরচ আরও বাড়বে, কারণ অপরাধ বাড়ছে। তুলনামূলকভাবে কিন্তু আমাদের রাজ্যের থানার সংখ্যা বাড়েনি। আপনি যদি ভারতবর্ষের প্রধান প্রধান শহরগুলির দিকে তাকান তাহলে দেখতে পাবেন কলকাতায় থানার সংখ্যা ৩৭টি, দিল্লিতে সেখানে ১০৮টি, মুম্বাইতে ৭৩টি, চেন্নাইতে যেখানে ৪০ লক্ষ লোক বাস করে সেখানে থানার সংখ্যা ৮১টি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন আমাদের ফোর্স আরও বাড়াতে হবে, থানা আরও বাড়াতে হবে। আমরা দেখতে পেলাম উড়িষ্যার মুখ্যমন্ত্রীকে মুখ্যমন্ত্রীত্ব ছেড়ে দিতে হল অঞ্জনা মিশ্রের ঘটনায়, আর বুদ্ধদেববাবু এখানে একটা ভুল তথ্য দিয়েছিলেন বলে এখানে এসে উনি ভুল স্বীকার করে নিলেন। এই হচ্ছে কালচার, আপনারা ভুলটা স্বীকার করে নেননা। ১৯৮৪ সালের ১৩ই মার্চ দাউদ ইব্রাহিম যে বিস্ফোরন ঘটিয়েছিল এবং যারা তার সাথে যুক্ত ছিল সেই ঝাঁকের কইরা আবার ঝাঁকেই ফিরে এসেছে। সেই কল্পনাথ রাই, সমতা পার্টি হয়ে আবার কংগ্রেসে ফিরে এসেছে। পঙ্কজবাবু আপনি এখানে চিৎকার করছেন, কিন্তু আপনি কোথায় কখন আছেন কোনও ঠিক নেই। কিন্তু আমাদের একটা

নীতি নিয়ে চলতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ জানাব।

[2-50 – 3-00 p.m.]

পুলিশের এই অংশটায় যারা কাজ করছেন তাদের আপনি পুরস্কৃত করছেন, জনসংযোগ বাড়াচ্ছেন, এতে ওদের ঈর্ষা হচ্ছে। পুলিশ প্রথমেই ডাকবে জনপ্রতিনিধিদের। আর জনপ্রতিনিধিরা যদি গরু, ছাগল, ভেড়া নিয়ে থানায় যায়, তাহলে কি করে হবে? মাননীয় মন্ত্রী তো বলেছেন কমিটি গঠন করতে। এখানে আপনাদের আপত্তি। আপনি আচরি ধর্ম পরেরে শেখাও—এটা তো আপনাদের মধ্যে নেই। মাননীয় মন্ত্রী খেলাধূলা-সংস্কৃতিতে মেল-বন্ধনের চেষ্টা করছেন। মহারাষ্ট্র, গুজরাটে কি হচ্ছে? খ্রিস্টান হত্যা, ফিদা মহঃ হুসেনের উপর আক্রমণ, শাবানা আজমির উপর আক্রমণ হচ্ছে, দিলীপকুমারকে বিদেশি বলা হচ্ছে। জানুয়ারি মাসে ফিরোশ শা কোটলার উপর আক্রমণ হচ্ছে। মুম্বাই থেকে বি. সি. সি. আই.-এর অফিস কলকাতায় স্থানান্তরিত করতে হয়েছিল। একটার পর একটা ঘটনা ঘটছে। আর আমাদের এই রাজ্যে হিংস্র মনোভাবাপন্ন লোকেদের যারা আশ্রয় দাতা, প্রশ্রয় দাতা তাদের প্রতিহত করছে এখানকার পুলিশ এটা যেমন রাজনৈতিক দলের দায়িত্ব, তেমনি ইন্টারনাল সিকিউরিটির প্রশ্ন। এটা ভুললে চলবে না। আপনাদের বেশি করে বোঝা দরকার যে, ইন্দিরা গান্ধীকে প্রাণ দিতে হয়েছে, রাজীব গান্ধীকে প্রাণ দিতে হয়েছে। আর আপনাদের একজন তৃণমূল নেতৃ এটা নিয়ে বিদ্রুপ করেছেন—একজন আকাশে একজন বাতাসে আর একজন বাইপাসে। এটা ইন্টারনাল সিকিউরিটির প্রশ্ন। কারগিলের ঘটনা আজ সবার জানা। আমাদের রাজ্যের সীমান্তে বাংলাদেশ, নেপাল। এখানে মৌলবাদী শক্তি, আফগানী শক্তি, সব বিদেশি শক্তি এখানকার শান্ত পরিবেশ অশান্ত করবার জন্য তাদের সমস্ত শক্তি-সামর্থকে উজাড় করে দিচ্ছে। মেদিনীপুর, কেশপুর, গড়বেতা, ঝাড়গ্রাম, বাঁকুড়া, পুরুলিয়া, হুগলিতে আক্রমণ করছে, দক্ষিণ ২৪ পরগনায় আমাদের এম. এল. এ.-র উপর আক্রমণ করেছে। এই যে জনস্বার্থবাহী নীতি, এখানে আপনারা দোটানায় পড়েছেন। আপনারা মুখে বলছেন বি: জে. পি.র, তৃণমূলের বিরুদ্ধে আপনারা। মাননীয় বিরোধী দলের সদস্য যারা কংগ্রেস নাম ব্যবহার করেন, তাদের মনে কি আছে জানি না। মনে মনে একজন আই. এন. সি. করছেন, বাইরে টি. এম. সি.। এই জায়গায় দাঁড়িয়ে পুলিশ একটার পর একটা নির্বাচন করেছে নির্বিঘ্নে। ২৮শে মে পঞ্চায়েত নির্বাচন, ২৫শে মে তিনটে কেন্দ্রের নির্বাচন—শোভনদেব চ্যাটার্জি আই. এন. সি. থেকে টি. এম. সি.তে গেল। ২৫শে জুন, ১২ জুলাইতে, নভেম্বরে নির্বাচন হল। আসানসোল, শিলিগুড়ি কর্পোরেশনে নির্বাচন হল। সুষ্ঠুভাবে সমস্ত নির্বাচন সম্পন্ন হওয়ার জন্য মাননীয় মন্ত্রীকে অভিনন্দন। গোটা দিল্লির নির্বাচন, গোটা মধ্যপ্রদেশের

নির্বাচন, রাজস্থানের নির্বাচনে আপনারা ছিলেন—একটু তলিয়ে দেখুন না, কত প্রাণ হল বলিদান। কত প্রাণ চলে গেছে। আর এখানে শান্তি-শৃঙ্খলা রক্ষা করছে এখানকার পুলিশ জনগণকে সঙ্গে নিয়ে। বামফ্রন্ট সরকারের শুভ উদ্যোগ আর জনসাধারণকে সঙ্গে নিয়ে, পুলিশের বেশিরভাগ অংশের আন্তরিক প্রয়াসের ফলেই এটা সম্ভব হয়েছে। শেষে এই ৮৬৪ কোটি টাকার যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে, তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Home (Police) Minister to some points he had raised in his Budget Speech in respect of Demand No. 21 for the year 1999-2000.

Like the 2200 km. long Indo-Bangla border, the border areas of Darjeeling Hills along Nepal are porous. Similiar ethnic, linguistic and cultural similarities exist between the people of Darjeeling Hills and those on the other side of the Indo-Nepal border, just like the ethnic, linguistic and cultural similarities between the plains people of this state and those on the other side of the Indo-Bangla border. llegal trafficking and smuggling of arms, goods and movement of extremists are going on not only in the plains areas of the State but Hills as well. The Hon'ble Minister has rightly pointed out that reduced deployment of BSF in the State has greatly increased the risk of infiltration. In the light of the above constraints, while it may be difficult to completely eliminate infiltration or stop smuggling altogether, surely it is not an impossible task for the State Govt to ameliorate the plight of State police personnel especially those deployed in the Hills. My concern, primarily, is with the problems of the police in the Hills, such as inadequate facilities, meagre infrastructure and the State Governments apathy towards these problems.

More police outposts are needed in the Hills, on account of topography and scattered population. The State Government seems to be concentrating entirely on the plains areas of Darjeeling while ignoring the needs of the Hills. Even those police outposts in the Hills e.g. the

one at Bagoda—7 km from Kurseong town—grudgingly created are gasping for breath due to lack of infrastructure. The vehicles being used by the Police in the Hills are decrepit and classed as 'unfit' or 'rejected' by the RTO, Darjeeling. However, in the absence of replacements, the police there have no option but to use these risky and run-down vehicles which are death-traps themselves.

Maintenance and replacement of infrastructure of the town police stations in the Hills is also long neglected. The sanctioning of funds meant for this head and other funds for meeting contingencies or sundry needs, is also weighted heavily in favour of the plains. To cite an example, the Hill town of Darjeeling is neglected in favour of Siliguri town in the plains of Darjeeling even in simple matters like installations of traffic signals and street light arrangements. Siliguri is being spruced up with a vengeance whereas Darjeeling, where His Excellency, the Government also reside periodically, is languishing.

The State Government talks of modernising the police force and upgrading all systems of pilicing including traffic, But inexplicably all these measures seem to stop at the edge of the plains and hardly ever progress towards the Hills. Is it much too uphill a task or what?

Last, but not the least, looking at all these factors, I reiterate the position of the Hills and its people as poor cousing of the plains and plainsfolk and urge the Hon'ble Minister to mete out equal treatment to both the Hills and Plains, in every aspect of development and departmental welfare measures.

[3-00 - 3-10 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য যে বাজেট পেশ করেছেন, আমি সেই বাজেটের বিরোধিতা করছি। বিরোধীদের আনা কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই বাজেট যে কারণের জন্য পেশ করা হয়েছে, আমি মনেকরি না সেই কারণগুলো যথাযথভাবে পালন করা হচ্ছে। রাজ্যে খুন, ডাকাতি, নারী ধর্ষণ, অপহরণ, বধূহত্যা, রেল ডাকাতি

এবং সাথে সাথে হাই ওয়ে ডাকাতি ক্রমাগত বেড়েই চলেছে। আমার সময় কম। বুদ্ধদেববাবু আপনি থাকলে ভাল হত। এখানে দাঁড়িয়ে এতক্ষণ ধরে রবীনবাবু বেশ অভিনয় করে বলে গেলেন। মনে হচ্ছিল নবদ্বীপ হালদারের অভিনয় দেখছি। বুদ্ধদেববাবু পালিয়ে গেলেন। আমি জিজ্ঞাসা করছি। এটা আমার কথা নয়। আমার কাছে একটা কাগজ আছে। সেই কাগজে একটা ইন্টারভিউ দিয়েছেন পুলিশের ডি. সি হেড কোয়াটার নজরুল ইসলাম। ভদ্রলোক সম্পর্কে মানুষের ধারণা সৎ মানুষ বলে, দক্ষ প্রশাসক বলে। তিনি বলেছেন মানুষ আগে পুলিশকে ভয় পেত, এখন মানুষ পুলিশকে ঘৃণা করে। এটা তৃণমূল কংগ্রেসের কথা নয়, এটা মমতা ব্যানার্জির কথা নয়, এটা ডি. সি. হেড কোয়ার্টারের কথা পুলিশকে মানুষ ভয় পায় না। জ্যোতিবাবুর রাজত্বে, আপনাদের নেতৃত্বে পুলিশকে মানুষ ঘৃণা করে। এটা আমার কথা নয়। আমার কাছে সংবাদপত্রের কার্টিং আছে। পুলিশ অ্যাসোসিয়েশন যার নেতার নাম মহন্দ্রে মণ্ডল। এই মহেন্দ্র মণ্ডলকে দিয়ে সমস্ত ভোটের পেপারগুলো গোপনে পাচার করা হয়। মহেন্দ্র মণ্ডল দলের নেতা সে বলছে পুলিশের উর্দ্ধতন কর্তৃপক্ষের মধ্যে দুর্নীতি আছে। প্রয়োজন পড়লে সেই দুর্নীতি ফাঁস করে দেব। পুলিশ অ্যাশোসিয়েশনের বিমল হালদার সে বলছে পশ্চিমবঙ্গে পুলিশ শুধু নয়, রাজনৈতিক নেতারাও দুর্নীতিগ্রস্থ। প্রয়োজন পড়লে তাদের দুর্নীতি ফাঁস করে দেব। আমি তো আমাদের কথা বলছি না। আমি বলছি মহেন্দ্র মণ্ডল কার লোক। পশ্চিমবঙ্গ পুলিশ অ্যাশোসিয়েশনের লোক কি না? আমি দু একটি ছোট ঘটনার কথা বলছি, আমাদের রাজ্যে আমাদের নিরাপত্তার প্রশ্ন তুলতে হবে না, সাধারণ নাগরিকের প্রশ্ন তুলতে হবে না। আমাদের রাজ্যে প্রধানমন্ত্রীর কোনও নিরাপত্তা নেই, রাষ্ট্রপতির নিরাপত্তা নেই। গত ১৯শে মে রাজভবনে প্রধানমন্ত্রী এসেছিলেন রেলের একটা প্রোজেক্ট উদ্বোধন করার জন্য। রাজভবনে রাত্রিতে ডিনার দিয়েছিলেন। আমার জিজ্ঞাস্য হচ্ছে সেই ডিনার রুমের মধ্যে কি করে একজন অপরিচিত ব্যক্তি ঢুকে পড়ল। প্রধানমন্ত্রীর নানা ধরণের বেষ্টনী থাকে। আইসোলেশন বেষ্টনী তার মধ্যে একজন অপরিচিত ব্যক্তি ঢুকে পড়ল। পুলিশ পরে তাকে গ্রেপ্তার করে। তাঁর ব্যক্তিগত নিরাপত্তা বাহিনী যখন তাকে চেজ করে তখন সে ধরা পড়ে। যদি সেই ব্যক্তি মানব বোমা হত তাহলে আজকে দেশের প্রধানমন্ত্রী নিহত হতে পারতেন। কি পুলিশ বাহিনী তৈরি করেছেন মার্ক্সবাদী কমিউনিস্ট পারটির স্বার্থ রক্ষা করার জন্য। দালাল তৈরী করেছেন। ভারতবর্ষের প্রধানমন্ত্রী হোক রাষ্ট্রপতি হোক কারোর নিরাপত্তা এই পুলিশ দিতে পারে না। আমি বলে দিই আপনাকে, এরজন্য আটজন এস. বি পুলিশকে ডেকে জিজ্ঞাসাবাদ করা হয়েছে। ৭ই জুন। ৯৯ সালে জয়েন্ট সি. পি. কিরীটি সেনগুপ্ত ৮ জন পুলিশকে ডেকে জিজ্ঞাসাবাদ করেছেন, এই ধরনের কাজ কেন হল, কেন প্রধানমন্ত্রীর ডিনাল রুমের মধ্যে অপরিচিত ব্যক্তি ঢুকে পড়ল। আরেকটি ঘটনার কথা বলছি আমাদের রাজ্যে রাষ্ট্রপতিরও নিরাপত্তা নেই। ১৩.২.৯৯

*রাষ্ট্রপতি এসেছিলেন রামকৃষ্ণ মিশনে শান্তি পুরস্কার দেওয়ার জন্য। তাঁর পাঁচ গজের মধ্যে একজন ব্যক্তি ঢুকে পড়ল, পুলিশ কোথায় ছিল। বুদ্ধদেব বাবুর পুলিশ বাহিনী তাদের দায়িত্বপালন করেনি। পুলিশের যে কাজ মানুষের নিরাপত্তা দেওয়া ক্রাইম ডিটেকশন দেওয়া ...........*

রক্তদান প্রকল্প করছেন করুন। কিন্তু পুলিশের প্রকৃত কাজ এটা নয়। পুলিশের কাজ হচ্ছে, টু প্রিভেন্ট অফ ক্রাইম, টু গিভ প্রটেকশন টু পিপল অফ ওয়েষ্ট বেঙ্গল। কিন্তু মাননীয় বুদ্ধদেববাবু এটা না করে, তাঁর দায়িত্ব পালন করতে ব্যর্থ বলে মানুষের নজর অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য ফুটবলে কিক মারছেন। ঐ কৈলাশ দাস, যখন মাননীয় রাষ্ট্রপতির পাঁচ হাতের মধ্যে চলে গেল তখন পুলিশ তাকে গ্রেপ্তার করল। কৈলাশের বাবার নাম মিঠাইলাল দাস কেশবচন্দ্র সেন স্ট্রীটে বাড়ি। কিন্তু পুলিশ প্রেসকে বলল, ঐ লোকটা নাকি রাজ ভবনের ষ্টাফ। সেদিন পুলিশ মিথ্যা কথা বলেছে, ঐ লোকটা রাজভবনের স্টাফ নয় এয়ারপোর্টে কাজ করে। সেদিন যদি তার শরীরে কোনও বোমা বাঁধা থাকত তাহলে কি হত? সেখানে মাননীয় রাষ্ট্রপতি বাদে কারা কারা ছিলেন? মুরলি মনোহর যোশি, জ্যোতি বসু এবং আর অনেক ইমপর্টেন্ট পার্সোনালিটি। মাননীয় বুদ্ধদেব বাবু বলেছেন, আমাদের রাজ্যে আই. এস. আই. সক্রিয়। তাই যদি হয় তাহলে রাজ্যে ইম্পটেন্ট পার্সোনালিটিদের নিরাপত্তার জন্য, ইম্পর্টেন্ট প্লেসের নিরাপত্তার জন্য, হাওড়া ব্রীজ, দ্বিতীয় হুগলি সেতু, পলতা ওয়াটার ওয়ার্কস, মেট্রোরেল, দুরদর্শন, প্রভৃতি গুরুত্বপূর্ণ স্থানগুলোর সুরক্ষার জন্য কী ব্যবস্থা গ্রহণ করেছেন? আজকে যখন দেশে দেশে সতর্কতা বাড়ছে, বিভিন্ন দেশের শত্রুরা আমাদের দেশে সক্রিয় হচ্ছে তার প্রতিবিধান করার জন্য কি অ্যাকশন নিয়েছেন? সুতরাং বর্তমানে এ বিষয়ে যিনি মন্ত্রী আছেন আমার মনে হয়না তার কোনও বিশেষ দৃষ্টিভঙ্গি আছে। তিনি যে বাজেট প্লেস করেছেন তার মধ্যে কোনও সারবত্তা আছে বলে আমি মনে করিনা। তাই এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** স্যার, মাননীয় পুলিশ মন্ত্রী যে ব্যায়বরাদ্দ ২১ নম্বর ডিমাণ্ডে প্লেস করেছেন ১৯৯৯/২০০০ সালের জন্য তাকে আমি সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাতে গিয়ে দু একটা কথা এখানে বলা প্রয়োজন একটু আগে আমাদের তৃণমূলের নেতা বক্তব্য রাখতে গিয়ে বলেছেন পুলিশকে সাধারণ মানুষ নাকি ঘৃণা করে। কথাটা উনি ঠিক বলেননি। কারণ আজকে পুলিশকে সাধারণ মানুষ বন্ধু বলে মনে করছেন। কংগ্রেস জামানায় পুলিশকে যেভাবে তৈরি করা হয়েছে এবং পুলিশের মধ্যে যে মানসিকতা তৈরি হয়েছিল বর্তমান সরকার জনসাধারণের সঙ্গে পুলিশের জনসংযোগের মধ্যে দিয়ে সেই ধারণার পরিবর্তন করার জন্য নানা রকমের প্রক্রিয়া আরম্ভ করেছেন। বিরোধী বন্ধু

বললেন পুলিশের ফুটবল খেলার কথা। ফুটবল খেলার মধ্যে দিয়ে পুলিশের সাথে যুব সমাজের মধুর সম্পর্ক গড়ে উঠছে। এছাড়াও মানুষের সঙ্গে সুসম্পর্ক গড়ে তোলার জন্য ব্লাড ডোনেশন ক্যাম্প, বিভিন্ন জায়গায় সাপ্তাহান্তিক চিকিৎসা, কালচারাল প্রোগ্রামও করা হচ্ছে।

[3-10 – 3-20 p.m.]

অন্যান্য কাজকর্মের মধ্যে সাধারণ মানুষের বন্ধু পুলিশ এবং আপদ-বিপদ তারা পাশে দাঁড়াবেন, এই ভাবনা-চিন্তার একটা পরিবর্তন করার চেষ্টা হচ্ছে। এখানে তৃণমূলের নেতা এক বন্ধু সদস্য তিনি যে বক্তব্য রেখেছেন যে পুলিশকে মানুষ ভয় করে, এটা ঠিক নয়। এখন মানুষ পরিষ্কার বুঝেছে যে আগেকার ধারণার পরিবর্তন এখন করতে হবে। পুলিশ আম্মাদের সাথেই আছে, আমাদের বন্ধু। আমি যে কথা বলতে চাইছি যে আমাদের পশ্চিমবাংলার পাশেই বাংলাদেশ একটি প্রতিবেশি রাষ্ট্র এবং এর সীমান্ত এলাকা প্রায় ২২০০ কি.মি.। এই সীমান্ত এলাকায় কতগুলি জায়গা আছে যার মধ্যে দিয়ে অনেক অনুপ্রবেশকারী আসে এবং নানা রকম চোরা চালানের কারবার করে থাকে। এটাকে রোধ করার জন্য একটা হিসাব করে মেটামুটি ৩৪ ব্যাটেলিয়ান বি. এস. এফ. দাবি করা হয়েছিল। কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত মাত্র ২০ ব্যাটেলিয়াল বি. এস. এফ. দিয়েছে। যা দিয়ে ২২০০ বর্গ কি. মি. সীমান্ত এলাকা রক্ষা করা সম্ভব নয়, পাহারা দেওয়াও সম্ভব নয়। সেজন্য কেন্দ্রীয় সরকারের কাছে যে দাবি আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে করা হয়েছে সে দাবিটা যাতে পূরণ হয় সে জন্য স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে আমি আবেদন করব। তবে একথা ঠিক যে কাঁটা তারের বেড়া দেওয়ার যে ব্যবস্থা হয়েছে তাতে কেন্দ্রীয় সরকার ৫৬০ কি. মি. কাঁটা তারের বেড়া দেওয়ার মোটামুটি অনুমোদন দিয়েছেন। তাতে ৪৬৫ কি. মি. কাঁটা তাঁর দেওয়া হয়েছে। কিন্তু রাজ্য সরকারের দাবি আরও আছে, সেই দাবি হচ্ছে ৮৯৬ কি. মি. কাঁটা তারের বেড়া দেওয়ার জন্য অনুমোদন এবং আর্থিক অনুমোদন। এছাড়া আমাদের একটা বিষয় বিশেষ করে লক্ষ্য করার আছে যে আমাদের বিরোধী বন্ধুরা এখানে আইন-শৃঙ্খলার কথা তাঁরা বারে বারে তুলে ধরেছেন। ১৯৭১-৭৭ সাল পশ্চিমবাংলায় কি হারে আইন-শৃঙ্খলা বজায় ছিল? কত মানুষ খুন হয়েছে, কত রাহাজানি হয়েছে, কত ধর্ষন হয়েছে এর ক্ষতিয়ান তাঁরা নিজেরাই নিজেদের মধ্যে দিয়ে বিচার করে দেখতে পারেন। আমাদের তুলে ধরার দরকার নেই। একথা তাঁরা একবারও তাঁদের বক্তব্যের মধ্যে উল্লেখ করেননি, রেফারেন্স দিলেন না যে ১৯৭১-৭৭ সালে এতগুলি খুন হয়েছে, ধর্ষণ হয়েছে, আর এখন এতগুলি হয়েছে। এটা কম্পেয়ার করার বিষয়টা তাঁরা এড়িয়ে গেছেন। তবে একথা ঠিক অপরাধ সমস্ত দিক থেকে চুরি, রাহাজানি, ধর্ষন, ডাকাতি সব কিছু বন্ধ করে

দেওয়া সেটা সম্ভব নয়। আমাদের দেশে আর্থসামাজিক যে অবস্থা রয়েছে সেই কাঠামোর মধ্যে রাতারাতি— খুন হবে না, রাহাজানি হবে না, ধর্ষণ হবে না একথা কখনই আমাদের সরকার বলে না, আর বিশ্বাসও করে না। তবে তুলনামূলকভাবে এগুলি বন্ধ হওয়া উচিত এবং তার চেষ্টা করা উচিত এবং সমস্ত দিক থেকে সজাগ হতে হবে। আমি ন্যাশনাল ক্রাইম রিপোর্টের রেকর্ড থেকে বলছি।

১৯৯৭ সালে মধ্যপ্রদেশ এবং রাজস্থানে ছিল শতকরা ১১ ভাগ, উত্তরপ্রদেশ এবং অন্ধ্রপ্রদেশে ছিল শতকরা ৯ ভাগ, মহারাষ্ট্রে ছিল শতকরা ১৩ ভাগ এবং ১৯৯৭ সালে পশ্চিমবঙ্গে ছিল শতকরা ৩ ভাগ। আমাদের এখানে রাজ্য সরকারের স্বরাষ্ট্র দপ্তর এবং পুলিশ বিশেষ করে নজর রেখেছে বলেই এটা সম্ভব হয়েছে। এখানে জনগণের সহযোগিতা রয়েছে। জনগণের সহযোগিতা ছাড়া অপরাধ সম্পূর্ণ নির্মূল করা সম্ভব নয়। আমরা যদি তুলনামূলক ভাবে বিচার করি তাহলে দেখব যে শহরাঞ্চলের ক্ষেত্রে ১৯৯৭ সালে মুম্বাইতে ১৫.৫ পারসেন্ট, দিল্লিতে ১৮.৮১ পারসেন্ট, কলকাতায় ৬.৮৬ পারসেন্ট অপরাধ সংঘটিত হয়েছে। তবে আইন-শৃঙ্খলার প্রশ্নে আরও বেশি বেশি করে আমাদের নজর দেওয়া উচিত—এতে কোনও সন্দেহ নেই। তবে আরেকটা ব্যাপার হল এখানে মহিলাদের উপর ধর্ষণ হয়েছে ১৯৯৭ সালে ৭৯৬, ১৯৯৮ সালে হয়েছে ৭৫৭। এই সংখ্যাটা সামান্য কমলেও এই জিনিস বন্ধ হওয়া উচিত—এতে কোনও সন্দেহ নেই। নারীদের উপর নানারকম অভিযোগ, নানারকম অত্যাচারের নির্দিষ্ট কেস হয়েছে ১৯৯৭ সালে ৭,৭৯১টি এবং ১৯৯৮ সালে হয়েছে ৭,৭৯০টি। এটা আরও বেশি কমা উচিত। মহিলাদের উপর নির্যাতন, ধর্ষণ ইত্যাদি বন্ধ করার জন্য স্বরাষ্ট্র দপ্তরকে আরও বেশি সজাগ দৃষ্টি দিতে হবে। এবং সাথে সাথে মাননীয় মন্ত্রীর কাছে আমি আবেদন করব যে, জেলায় জেলায় যে সমস্ত থানাগুলো আছে সেখানে আরও বেশি করে মহিলা পুলিশ দরকার। সেই সব থানাগুলোতে পর্যাপ্ত পরিমাণে মহিলা কনস্টেবল নেই। এছাড়া এই সমস্ত থানাগুলোতে আরও বেশি করে এস. আই. নিয়োগ করার প্রয়োজন আছে। থানাগুলোতে কনস্টেবল, এস. আই. ইত্যাদি পর্যাপ্ত পরিমাণে না থাকায় অনেক কাজের অসুবিধা হয়। এছাড়া থানায় মহিলাদের জন্য আলাদা লক-আপ নেই। থানাগুলোতে মহিলাদের আলাদা লক-আপ এবং তাদের আলাদা সেগ্রিগেশনের ব্যবস্থা করা উচিত বলে আমি মনেকরি। এছাড়া থানা ভবনগুলোকে আরও ভাল করে তৈরি করা দরকার। বহু থানা আছে যেগুলো ভাঙ্গা এবং সেখানে বৃষ্টির জলপড়ে। এসব থানাগুলোকে নির্মাণ করার জন্য ৪৯০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। কিন্তু এই ৪৯০ লক্ষ টাকা পর্যাপ্ত নয়। এর পরিমাণ আরও বাড়ানো উচিত। এছাড়া আবাসনের জন্য যে টাকা বরাদ্দ করেছেন সেটা ঠিকই আছে। কিন্তু যানবাহনের জন্য যে ১০০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন সেটা আরও বাড়ানো উচিত। কারণ গ্রামাঞ্চলে যে সব থানাগুলো আছে সেখানে অনেক রাস্তা খারাপ।

সেই সব থানায় একটা করে গাড়ি আছে। সুতরাং সেই সব থানায় অনেক দূর দূর থেকে কোনও খুন, ডাকাতির সংবাদ এলে যানবাহনের অভাবে ঠিক সময় মতো পুলিশ পৌঁছাতে পারেনা। এর ফলে অপরাধ দমনের যে চিন্তা ভাবনা সরকারের আছে তা কার্যকর করা সম্ভব হচ্ছে না। সেইজন্য আমি মনেকরি বিভিন্ন থানায় গাড়ির সংখ্যা বাড়ানো দরকার। কারণ এটা খুবই প্রয়োজন। এ ছাড়া ন্যাশনাল হাই-ওয়ে গুলিতে ডাকাতি বাড়ছে, ছিনতাই বাড়ছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর প্রতিবেদনে নিজেই একথা উল্লেখ করেছেন। সুতরাং এই সমস্ত জিনিস বন্ধ করার জন্য সমস্ত দিক দিয়েই ব্যবস্থা গ্রহণ করা উচিত। তারপর উত্তর-বঙ্গে, বিশেষ করে কোচবিহার, জলপাইগুড়ি জেলায় যে সমস্ত দূরপাল্লার বাস চলে সেগুলোয় ডাকাতির সংখ্যা বাড়ছে এবং সীমান্ত এলাকায় চোরাচালান দিনের পর দিন বাড়ছে। এগুলোও প্রতিরোধ করা উচিত, বন্ধ করা উচিত। পুলিশের সাথে সাধারণ মানুষের একটা সম্পর্ক গড়ে তোলার জন্য প্রয়াস চালানো হচ্ছে, বিভিন্ন থানায় উপদেষ্টা কমিটি গঠন করা হচ্ছে। এই উদ্যোগকে আমি স্বাগত জানাচ্ছি। এই প্রচেষ্টার মধ্যে দিয়ে অপরাধ দমনের ক্ষেত্রে আমরা আরও এগিয়ে যেতে পারব এবং অপরাধের সংখ্যা আরও কমিয়ে আনতে পারব। এই কটি কথা বলে, এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ-মহাশয়, ১৯৯৯-২০০০ সালের পুলিশ খাতের ৮৬৪ কোটি ৩৬ লক্ষ ৭৫ হাজার টাকার বরাদ্দ এখানে পেশ করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালের ৭৪৮ কোটি ১৫ লক্ষ ৮৫ হাজার টাকার বাজেটের তুলনায় এবারে বেশি টাকা ধরা হয়েছে এবং মাননীয় মন্ত্রীর বাজেট ভাষণের দু'নং অনুচ্ছেদে এই হিসাবটা দেখানো হয়েছে। এর মধ্যে দিয়েই আমরা দেখতে পাচ্ছি যে, পুলিশের জন্য টাকা বেড়েছে, কিন্তু পুলিশের কর্ম-ক্ষমতা কমেছে। বামফ্রন্ট সরকার ২২ বছরে এ রাজ্যের পুলিশকে একটা অকর্মণ্য, অপদার্থ, জড়পদার্থে পরিণত করেছে। সর্বত্র তাদের পার্টি কর্মী হিসাবে ব্যবহার করছে। আজকে এখানে পুলিশ মন্ত্রী বুদ্ধদেববাবু উপস্থিত আছেন, আমি খুব অল্প সময়ের মধ্যে তাঁকে কয়েকটা কথা বলতে চাই। উনি কথায় কথায় বলেন, 'কলকাতা শহর ভারতবর্ষের মধ্যে আইন-শৃঙ্খলার প্রশ্নে মরুদ্যান।' আবার উনি মাঝে মাঝেই বলেন, 'কলকাতার পুলিশ এবং পশ্চিমবঙ্গ পুলিশ অন্যান্য রাজ্যের পুলিশের চেয়ে অনেক বেশি দক্ষ, কর্মদক্ষ। অথচ আমি কয়েকটা দৃষ্টান্ত দিয়ে তাঁকে দেখিয়ে দেব যে, অন্যান্য রাজ্যের তুলনায় এ রাজ্যে পুলিশের সংখ্যা বেশি আছে, কিন্তু এ রাজ্যের পুলিশ কর্ম-সংস্কৃতি হারিয়ে ফেলেছে। ফলে পশ্চিমবঙ্গে পুলিশের ওপর আর সাধারণ মানুষের আস্থা নেই। লোকে গণপিটুনি সংঘটিত করছে, যে কোনও অপরাধের

চোর-ডাকাতদের পিটিয়ে মেরে ফেলছে। আর পুলিশ গোপনে সমাজবিরোধীদের সঙ্গে আঁতাত করছে। ফলে সমাজবিরোধীদের দৌরাত্ম্য বাড়ছে। এটা কোনও নতুন কথা নয়, এর প্রমাণ— প্রকাশ্য দিবালোকে রেখা চৌধুরির মতো বাস্কেটবল খেলোয়াড়ের ওপর নির্যাতন হয়েছে। নিখোঁজ সত্যব্রত গাঙ্গুলিকে পুলিশ উদ্ধার করতে পারেনি। এ রাজ্যের পুলিশ এমনই অকর্মণ্য যে, কলকাতা থেকে ব্যবসায়ী মনোজ শর্মা নিখোঁজ হয়েছে—তাঁর ছেলেকে হত্যা করা হয়েছে—তাঁর এখনও কোনও খোঁজ পাওয়া যায়নি। আজকে অন্যান্য রাজ্য থেকে তাড়া খেয়ে সমাজবিরোধীরা কলকাতায় আসছে এবং কোটি কোটি টাকা চাঁদা তুলে নিয়ে যাচ্ছে। এই কি সেই পশ্চিম বাংলা? যে পশ্চিমবাংলা সম্বন্ধে আমার একটা কথা স্মরণ হচ্ছে, ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু বলেছিলেন, এটা পশ্চিমবাংলার পক্ষেই কেবল সম্ভব।' পশ্চিমবাংলায় মহিলারা রাত বিরেতে সব জায়গায় যেতে পারে। পশ্চিমবাংলার মতন শান্তিশৃঙ্খলা অন্যান্য রাজ্যে নেই। শুধু পশ্চিমবাংলাতেই মেয়েদের ইজ্জত সেদিন ছিল আর তখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়। আমরা বাঙালি হিসাবে সেদিন গর্বিত হয়েছিলাম। আর আজকে যিনি মুখ্যমন্ত্রী আছেন তিনি ২২ বছর ধরে এই পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী। এই ২২ বছরে ডাবল বাজেট বেড়েছে। কিন্তু আমরা এই ২২ বছরে কি দেখলাম? পুলিশকে ওরা নিজেদের কাজে ব্যবহার করে আজকে পুলিশের কর্মক্ষমতা কমিয়ে দিয়েছে। আমি এই প্রসঙ্গে একটি ছোট্ট গল্প বলি। ১ জন ভদ্রলোকের বাড়িতে দুইজন দেখা করতে গেছে। ঐ ২ জন লোক বাড়ির বাইরের দরজায় বসে আছে। তখন সেই ভদ্রলোক তার ১২ বছরের ছেলেকে বললেন, দেখতো কে দেখা করতে এসেছে? ছেলেটি বাইরে বেরিয়ে দেখে এসে বলল, ১ জন ভদ্রলোক এসেছে আর তার সঙ্গে এ জন পুলিশ এসেছে। এই ২২ বছরে বামফ্রন্ট সরকার পুলিশকে ভদ্রলোক হতে দেয়নি, নরকে নামিয়ে দিয়েছে। বুদ্ধদেববাবু মাঝে মাঝে ভাল কথা বলেন, দামী কথা বলেন। তিনি মানুষের সঙ্গে সম্পর্ক ভাল রাখতে পুলিশকে শান্তি কমিটি করার কথা বলেছেন। আমি বুদ্ধদেববাবুকে জিজ্ঞাসা করব, আপনি বলুন, সব থানায় কি শান্তি কমিটি করেছেন? যেসব থানার ও. সিরা শান্তি কমিটি করেনি আপনার জবাবি ভাষণে বলতে হবে—তাদের শাস্তি দিতে পারবেন? আপনি পারবেন না। আপনার আমলেই থানাগুলি সবচেয়ে বেশি দুর্নীতিগ্রস্ত হয়েছে। আজকে গুরুত্বপূর্ণ যেসব কেস—যেমন মার্ডার কেস—এগুলি কোর্টে যায় না। থানায় দালালরা আছে, তারা বাড়ি চলে যায়। ২ হাজার, ৫ হাজার টাকা দিলে তবেই কোর্টে যায়, তা না হলে কোর্টে যায় না। আর আপনি বলেছেন সমস্ত রিপোর্ট এতদিনের মধ্যে চাই। এটা লিখিত কথা, কিন্তু আসলে সে কাজ হয় না। আপনি বলুন, থানায় যে ডাক মাস্টার আছে—বিধানসভায় এই নিয়ে বারবার আলোচনা হয়েছে—মদ, জুয়া-সাট্টা—এইসব নিয়ে থানায় ডাক নেওয়া হয়। ৫ লক্ষ, ৭ লক্ষ, ১০ লক্ষ, ১৫ লক্ষ, ৫০ লক্ষ যে থানায়

যেরকম ডাক ওঠে। এরজন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন সেকথা আপনি আপনার জবাবি ভাষণে বলে যেতে হবে। পুলিশ কাউকে অ্যারেস্ট করে কোর্টে চালান দেয়। এই কোর্টে চালান দেয়। এই কোর্টে চালান দেবার সময়ে দেখবেন, তার হাতে হ্যাণ্ডক্যাপ না দেওয়া থাকলে বুঝবেন তাকে নিশ্চয়ই ১০০ টাকা দিতে হয়েছে পুলিশকে। আর হাজতে না ঢুকিয়ে যদি তাকে বাইরে রেখে দেয় তাহলে বুঝবেন তার আত্মীয় স্বজনকে ২০০ টাকা পুলিশকে দিতে হয়। আবার দেখবেন যখন কোর্টে নিয়ে যাবে, তাকে যদি কোর্টের বাইরে রেখে দেয় এবং কোমরে দড়ি না পরায় তার জন্য তাকে ১৫০ টাকা দিতে হয় পুলিশকে। এইভাবে সমস্ত পুলিশ প্রশাসনকে করাপশনের মধ্যে ঢুকিয়ে দিয়েছেন। আজকে পশ্চিমবাংলায় উত্তরপ্রদেশ থেকে তাদের র‍্যাপিড অ্যাকশন ফোর্স পশ্চিমবঙ্গ পুলিশকে কিছু না জানিয়ে এসে অ্যাকশন করে চলে যাচ্ছে। এই যে অবস্থার আপনারা সৃষ্টি করেছেন এরজন্য পুলিশ বাজেটকে আমি সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করছি। এই বলে আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশ খাতের ১৯৯৯-২০০০ সালের যে ব্যয়বরাদ্দের দাবি মাননীয় মন্ত্রী মহাশয় এই হাউসে পেশ করেছেন সঙ্গত কারণে তার বিরোধিতা করে, আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আজকে যখন এই সভায় পুলিশ বাজেট নিয়ে আলোচনা চলছে তখন পশ্চিমবঙ্গের প্রায় সমস্ত থানাতে তাদের নিজস্ব বাজেট হচ্ছে। বেআইনি সাট্টা, জুয়া, চোলাই যা সারা রাজ্য জুড়ে চলছে এবং তার জন্য বিভিন্ন থানা যে পয়সা নেবে তার জন্য ও. সি. এবং ডাকবাবুরা বসে কে ডাকবাবু নিয়োজিত হবেন তা ঠিক করছে। ডাক পার্টি নিয়োগের কাজ বিভিন্ন থানাতে চলছে। গত বছর হয়ত ডাক ছিল ১০ লক্ষটাকা, এবারে কেউ বলল যে ১২ লক্ষ টাকা দেব—এইভাবে ডাক হয়ে ডাকবাবু নিয়োজিত হচ্ছে। আমরা বিভিন্ন দলের সদস্যরা এখানে যতই চিৎকার করে বিরোধিতা করি বা সমর্থন করে হাততালি দিই আমরা সকলেই জানি এবং মন্ত্রী মহাশয়ও জানেন যে পশ্চিমবঙ্গে এমন কোনও থানা নেই যেখানে ডাকপার্টি বা ডাকবাবু নেই। সেখানে ১০ লক্ষ টাকা হয়ত মিনিমাম—এইভাবে ডাক চলে। স্যার, এই বামফ্রন্ট সরকার গত ২২ বছরে কোনও থানাতে ডাক-পার্টি বন্ধ করতে পারেননি, উল্টে সমস্ত থানাতেই ডাকের অঙ্ক বাড়িয়ে দিয়েছেন। ২২ বছরে এটাই তাদের সাফল্য বলতে পারেন। বামফ্রন্ট সরকার যখন প্রথম ক্ষমতায় এল তখন তারা বলেছিলেন তারা জনগণের সরকার। কিন্তু মন্ত্রী মহাশয় বুকে হাত দিয়ে বলুন, একথা সত্য কিনা যে সাধারণ মানুষ থানাতে

যদি জেনারেল ডাইরি করতে যান তাহলে মিনিমাম এক প্যাকেট ফিলটার উইলস না দিলে তার ডাইরি নেওয়া হয়না। প্রতিটি থানাতে এই অবস্থা। সাধারণ মানুষ থানাতে কোনও ডাইরি করতে গেলে তাকে মিনিমাম এক প্যাকেট ফিল্টার উইলস দিতে হয়। এফ. আই. আর তো দূরের কথা। এফ. আই. আর করতে গেলে অনেক তদ্বির করে তবেই তা করতে হয়। এখানে বিভিন্ন দলের সদস্যরা প্রায়ই উল্লেখপর্বে বলেন যে অমুক থানাতে এত চুরি হয়েছে, এত ডাকাতি হয়েছে, খুন হয়েছে ইত্যাদি। সরকার থেকেও এ সম্পর্কে নানান তথ্য দেওয়া হয় কিন্তু আমরা সকলেই জানি যে চুরি, ডাকাতি, খুন-এর সমস্ত ঘটনা থানাগুলিতে লিপিবদ্ধই হয়না। তদ্বির করলে তবেই তা লিপিবদ্ধ করা হয়। অনেক মারামারির কেস লিপিবদ্ধ হয়না। আহত হয়ে হাসপাতালে ১৫ দিন পড়ে আছে এমন মারামারির ঘটনাও লিপিবদ্ধ হয়না। ৩২৬ ধারার কেস নন বেলেবল কেস তাও ঠিক নয়। মন্ত্রী মহাশয় বলেছেন, বর্ডার এলাকাতে নাশকতামূলক কাজের জন্য মন্ত্রী মহাশয় চিন্তিত। মন্ত্রী মহাশয় বর্ডার এলাকা দেখছেন কিন্তু আপনার ঘরের সামনে কলকাতা শহরে কি হচ্ছে? কলকাতা শহর এখন বিভিন্ন রাজ্যের অপরাধীদের স্বর্গরাজ্যে পরিণত হয়েছে। ভিন্ন রাজ্য থেকে অপরাধীরা এখানে এসে কিডন্যাপ করে নিয়ে যাচ্ছে। অপরাধীরা এখানে শেল্টার নিচ্ছে, তাদের শত্রুকে মেরে যাচ্ছে। এটা সব থেকে লজ্জার কথা যে বড়বড় পুলিশ অফিসার এখানে বসে আছেন, মন্ত্রীদের সঙ্গে মিটিং করছেন। অথচ অন্য রাজ্য থেকে পুলিশ অফিসাররা এখানে এসে কুখ্যাত অপরাধীদের গ্রেপ্তার করে নিয়ে যাচ্ছে। আর আপনি বলছেন যে এখানে অ্যাডমিনিস্ট্রেশন ভালভাবে চলছে। এটা ঠিক নয়, এটা বলার জন্য বলছেন। আমরা দেখেছি যে আগে একজন আই. জি. ছিলেন। আমি, পশ্চিমবাংলায় সমস্যা বাড়েনি, তা বলছি না, অপরাধ বাড়ছে, সমস্যা বাড়ছে। কিন্তু আপনারা মাথাভারী প্রশাসনের দিকে যাচ্ছেন। আগে যখন একজন আই. জি. ছিলেন তখন কিন্তু মাথাভারী প্রশাসন ছিলনা। এখন ডি. জি. হচ্ছে ৪ জন, ডি. আই. জি হচ্ছে ৩৭ জন। আপনি উপরের দিকে এত বাড়াচ্ছেন। কিন্তু থানাগুলির দিকে নজর দিচ্ছেন? আপনি থানার ইনফ্রাস্ট্রাকচার বাড়ান, থানার স্ট্রেন্থ বাড়ান, আপনি এস. আই বাড়ান, এ. এস. আই বাড়ান, কনস্টেবল বাড়ান। কারণ একটা থানায় দুটো এ. এস. আই-এর বেশি থাকেনা। কাজেই তারা ল' অ্যাণ্ড অর্ডার কি ভাবে ঠিক মতো দেখবে? আপনি উঁচুর দিকে বাড়াচ্ছেন। উঁচু তলার অফিসারদের বাড়ি দিচ্ছেন, গাড়ি দিচ্ছেন, মেবাইল ফোন দিচ্ছেন, তাদের জন্য কোটি কোটি টাকা খরচ করছেন। তারা ব্যাঙ্ক ব্যালেন্স বাড়াচ্ছে। এত ডি. জি., ডি. আই. জি.,স আই. জি বাড়িয়ে আইন-শৃঙ্খলার উন্নতি হয়না। আপনি লোকাল থানার ইনফ্রাস্ট্রাকচার বাড়ান, সেখানে বেশি পুলিশ অফিসার দিন। আজকে গাড়ির অভাবে একটা কেস হলে ২৪ ঘন্টার মধ্যে সেখানে পুলিশ যেতে পারেনা। তারপরে রাস্তার শোচনীয় অবস্থা তো আছেই। আমরা

যখন অঞ্চলে যাই আমাদের বিরূপ সমালোচনার মধ্যে পড়তে হয়। আজকে পুলিশ অনেক সময়ে রেড করার জন্য অন্যের গাড়ি জোর করে নিয়ে নিচ্ছে। মাসের পর মাস লোকে গাড়ি আটকে রেখে এইভাবে চলছে। ইলেকট্রিক সাপ্লাইয়ের ডিভিশন্যাল ইঞ্জিনিয়ার বলছেন যে, বে-আইনিভাবে আমাদের বিদ্যুতের লাইন নিয়ে নিচ্ছে, এগুলি আপনারা দেখুন। পুলিশ বলছে যে আমাদের গাড়ি নেই, আপনারা গাড়ি দিন তাহলে আমরা যাব। এই হচ্ছে অবস্থা। আজকে সমস্ত থানা অফিসে এই অবস্থা চলছে। আর আপনি বলছেন যে সব কিছু ঠিকমতো চলছে। অনেক দিন আগে একটা সেমিনার হয়েছিল, সেখানে বিভিন্ন জায়গা থেকে পুলিশ অফিসাররা এসেছিলেন। এই রকমভাবে সেমিনার করলেই হবেনা। আপনি যদি অপরাধ কমাতে চান তাহলে আপনাকে দুটো সেল করতে হবে। একটা ল অ্যাণ্ড অর্ডার সেল, আর একটা ইনভেস্টিগেশন সেল। একটা অফিসারকে যদি সমস্ত কেস দেখতে হয়, তারপরে যদি আবার তাকে ল অ্যাণ্ড অর্ডার দেখতে হয় তাহলে সেটা ঠিক ভাবে হয়না। আপনি থানা কমিটি করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে অনেক জায়গায় এই থানা কমিটি হয়নি। আবার যেখানে হয়েছে সেখানে দেখা যায় যে, কোনও জায়গায় ৬ মাসে একটা মিটিং হয়, আবার কোনও জায়গায় হয়না। কাজেই এই বাজেটকে বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেটের বিরোধিতা করে, আমার কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পুলিশ মন্ত্রী পুলিশ বাজেট বেশ ভাল পরিমাণে বাড়িয়েছেন। ১১৬ কোটি বাজেট বৃদ্ধি হয়েছে। অর্থাৎ ১৫ পারসেন্ট-এর বেশি পুলিশ বাজেট হয়েছে। এই যে বিরাট পরিমান টাকা বাড়লো পুলিশ বাজেটে, কিন্তু ইনসিডেন্ট অব ক্রাইম অর্থাৎ অপরাধের সখ্যা কমছে না, বরং উদ্বেগজনক ভাবে অপরাধের সংখ্যা বাড়ছে। তবুও মন্ত্রী মহাশয় বিভিন্ন সময়ে তার বক্তব্যের মধ্যে দিয়ে অপরাধের সংখ্যার বিচারে বোম্বে দিল্লির তুলনায় কলকাতা মরুদ্যান—এটা বোঝাবার চেষ্টা করছেন।

[3-40 – 3-50 p.m.]

তিনি এতে আত্মতৃপ্তি পেতে পারেন, কিন্তু এরকম পরিস্থিতিতে আমরা সন্তুষ্ট হতে পারিনা, কারণ কলকাতা সহ পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার প্রকৃত চিত্র সেই জায়গায় নেই। মাননীয় মন্ত্রী মহাশয় নিজেও জানেন যে পুলিশের খাতায় নথিভুক্ত অপরাধীর সংখ্যা সেটা চিরকালই কমিয়ে দেখানো হয়েছে। অতীতে হয়েছে, এখনও হচ্ছে। ফলে এই পরিসংখ্যানের উপর ভিত্তি করে আইন শৃঙ্খলার সম্যক চিত্র বিচার করা যায়না।

*এটা বিচার করতে হবে কলকাতা সহ রাজ্যের জনজীবনের দৈনন্দিন চিত্র সেটার দিকে* দৃষ্টি রেখে এই রাজ্যের আইন শৃঙ্খলার পরিস্থিতি বিচার করতে হবে এই রাজ্যে যে শুধু খুন, ডাকাতি, নারী ধর্ষণ, নারী নির্যাতন প্রভৃতি অপরাধমূলক ঘটনা বাড়ছে তাই নয়, ভিন্ন রাজ্যের সমাজবিরোধীরা কলকাতাকে আজকে তাদের আশ্রয়স্থল হিসাবে বেছে নিয়েছে। আজকে এই রকম একটা পরিস্থিতি রাজ্যে সৃষ্টি হয়েছে। শুধু তাই নয় Human Rights Commission আজকে পুলিশের খাতায় যে ভাবে অপরাধের সংখ্যা নথিভুক্ত করা হয় সে সম্পর্কে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। অপরদিকে সেখানে হালকা করে দেখান হচ্ছে একথা তারা বলেছেন। বটতলা থানায় এক মহিলার উপর নির্যাতন হল, Metropolitan Magistrate সেখানে অপরাধীকে খালাস করে দিতে বাধ্য হলেন, ফলে আমি বলতে চাই পুলিশের নথিভুক্ত record এর উপর ভিত্তি করে রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতির সম্যক বিচার করা যায়না।

দ্বিতীয় কথা হচ্ছে, আজকে অপরাধী যেভাবে বাড়ছে অপরাধ বাড়বে না কেন—কারণ ডাকাতি, নারী ধর্ষণ, খুন, এসব অপরাধের আসামীরা দিনের পর দিন ধরা পড়ছেনা, ওয়ারেন্ট দিনের পর দিন একজিকিউটেড হচ্ছেনা, চার্জশিটেড হচ্ছে না। একটি কংক্রিট নিদর্শন রাখছি, মাননীয় পুলিশমন্ত্রী এটা ব্যক্তিগতভাবে জানেন; দুই বছর আগে কুলতলিতে আমাদের যে ৫ জন কর্মীকে নৃসংশভাবে খুন করে বস্তায় বেঁধে নদীতে ফেলে দেওয়া হয়েছিল এই ৫ জনের দেহ পরে ভেসে ওঠার পরে ২ বছর অতিক্রান্ত, কিন্তু আজও ঐ কেসে চার্জশিট দেওয়া হয়নি, ২ বছরে তাদের পোস্টমর্টেম রিপোর্ট পর্যন্ত আসেনি। আজকে আমার প্রশ্নের উত্তরে আপনি পোস্টমর্টেম রিপোর্টের উপর তথ্য দিয়েছেন, কতগুলো পোস্টমর্টেম রিপোর্ট পেন্ডিং সেটা বলেছেন। বলেছেন, ৯৬ সালে ৪,৮৩৮টি পোস্ট মর্টেম কেসের রিপোর্ট পাওয়া যায়নি, ১৯৯৭ সালের ৫,৭৮৭ কেসের রিপোর্ট পাওয়া যায়নি, ১৯৯৮ সালের ৯,৩৫৩টি Post Mortem কেসের রিপোর্ট পাওয়া যায়নি, মোট ১৯ হাজারের মতো Post mortem case এর রিপোর্ট পাওয়া যায়নি। তার ফলে এতগুলো মার্ডার কেস পেন্ডিং রয়েছে। এই হলে অপরাধীদের শাস্তি হবে কি করে? Human Rights Commission তাদের report এ-এ সম্বন্ধে উদ্যোগ প্রকাশ করে বলেছেন যে এইভাবে Postmortem case এর report দিনের পর দিন Pending পড়ে থাকছে অথচ স্বরাষ্ট্র দপ্তর এই সমস্যা নিরসনের কোনও ব্যবস্থা করছেনা। রাজ্যে এই রকম একটা ভয়াবহ অবস্থা চলছে। ফলে অপরাধীদের শাস্তি হচ্ছেনা। আর অপরাধীরা যদি শাস্তি না পায়, মার্ডার কেসের আসামীরা যদি শাস্তি না পায় তবে তো তারা ডেসপারেট হবেই। ফলে অপরাধ বাড়বে। আজকে এই রকম একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আজকে জনসাধারণ পুলিশের উপর প্রচণ্ডভাবে আস্থা হারিয়ে ফেলেছে। যার ফলে গণ প্রহারে মৃত্যুর সংখ্যা ক্রমবর্দ্ধমান। মারাত্মকভাবে বেড়ে গিয়েছে। গত

আড়াই বছরে এই পশ্চিমবাংলায় ৫০০ জনের বেশি মানুষ গণ প্রহারে মারা গিয়েছে। রজ্যের পুলিশের রিপোর্ট হচ্ছে ১৯৯৬ সালে ৪৪৬টি গণ প্রহারে ১৮৮ জন মারা গিয়েছে, ১৯৯৭ সালে ১৪৩টি গন প্রহারের ঘটনায় ১৯০ জন মারা গিয়েছে, ১৯৯৮ সালের ১২ই আগস্ট পর্যন্ত হিসাবে ৬৭টি গন প্রহারের ঘটনায় ১০১ জন মারা গিয়েছে। অর্থাৎ গত ৩ বছরে ৫০০ জনের উপর গণ প্রহারে মারা গিয়েছে। এই রকম একটা মারাত্মক অবস্থা দাঁড়িয়েছে যে মানুষ পুলিশের উপর আস্থা হারিয়ে ফেলেছে। রেল এবং সড়কে ডাকাতি ক্রমবর্দ্ধমান। এই কিছু দিন আগে তিস্তা-তোর্সা এক্সপ্রেসে ডাকাতি হয়ে গেল, মজফফরপুর প্যাসেঞ্জারে ডাকাতি হয়ে গেল, একটার পর একটা রেল ডাকাতির ঘটনা ঘটে যাচ্ছে। আপনি নিজেই বলেছেন রেল ডাকাতি এবং সড়ক ডাকাতি যেভাবে বাড়ছে তা উদ্বেগ জনক। আপনি এখানে দেখুন পুলিশের খাতায় নথিভুক্ত রেল ডাকাতির সংখ্যা কিভাবে কমিয়ে দেখানো হয়েছে। মাননীয় সদস্য সৌগত রায় একই কথা বলেছেন। হাওড়া একটা বিজি স্টেশন, এখানে ১৯৮০ সালে নথিভুক্ত রেল ডাকাতির সংখ্যা ১,৬৭৩ টি, ১৯৮৩ সালে সেটা কমে হল ৫২০টি এবং ১৯৯৮ সালে সেটা কমে হল ২৮১টি। শিয়ালদা সেকশনে ১৯৪৮ সালে ৫১১টি রেল ডাকাতি হয়েছে, ১৯৯৮ সালে ৩০৩টি ডাকাতি হয়েছে। কেউ বলবে পশ্চিমবাংলায় রেলে অপরাধের সংখ্যা কমেছে? নাকি মারাত্মকভাবে বেড়েছে? অথচ পুলিশের খাতায় নথিভুক্ত অপরাধের সংখ্যা কিভাবে নথিভুক্ত করা হয়নি দেখুন। সেখানে ডায়েরীই নেওয়া হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরও একটা বিষয় পুলিশ সম্পর্কে বলতে চাই। স্যার, সরষের মধ্যেই ভুত। যারাই রক্ষক তারাই আজকে ভক্ষকে পরিণত হয়েছে। দুর্নীতি কি পর্যায়ে গিয়েছে দেখুন। আজকে পুলিশের কর্তারা অবৈধ রেল পাশ নিয়ে ঘুরে বেড়িয়েছে। গত জানুয়ারি মাসে এক আই. পি. এস অফিসার রেলের ভিজিলেন্সের হাতে ধরা পড়েছে অবৈধভাবে রেল পাশ ব্যবহার করার জন্য। ডি. এম. রমেশ, ডি. সি ধরা পড়েছে। তারপর আরও ১২ থেকে ১৫ জন অফিসারের বিরুদ্ধে অবৈধ রেল পাশ নিয়ে যাতায়াত করার অভিযোগ উঠেছে। এরাই আবার আইনের রক্ষক। কি রকম দুর্নীতিগ্রস্ত হয়ে উঠেছে ভাবুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় লটারি, কেন্দ্রীয় সরকার সম্প্রতিকালে লটারি নিষিদ্ধ করেছে। রাজ্য সরকার তাতে খুশি, কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্তের সমর্থন জানিয়েছে। কিন্তু আমাদের এই পশ্চিমবাংলায় বেআইনিভাবে অবাধে ব্যবসা চলছে, মটকা, ক্রিকেট নিয়ে বেটিং চলছে। রশিদের গ্রেপ্তারের পর এটা খানিকটা বন্ধ হয়ে গিয়েছিল, এখন সেটা পুরো মাত্রায় চলছে। এখন বিকাশ কলি সাট্টা নামে, প্রাক্তন পুলিশ কমিশনারের নামে পুলিশের যোগসাজসে এই জিনিস চলছে। আজকে আরও একটা মারাত্মক জিনিস, সেটা হল ট্রাফিক রুল ভায়ালেশান। আজকে যেভাবে বেপরোয়া ড্রাইভিং হচ্ছে, রাফ ড্রাইভিং হচ্ছে রেকলেস ড্রাইভিং হচ্ছে তাতে ট্রাজিক ইনসিডেন্স ঘটছে। তার ফলে জনজীবন

বিপর্যস্ত। সুকান্ত সেতুতে এই জিনিস ঘটে গেল, ৫ জন মারা গেল এবং ৭ জন গুরুতর আহত হল। ট্রাফিক রুলের প্রথম জিনিস হল কোনও সেতুর উপর ওভারটেক চলবে না। সেখানে ওভারটেক করেছিল। এই রকম ট্রাফিক রুল ভায়োলেশন কলকাতার বুকে অসংখ্য ঘটছে। সমীক্ষায় দেখা যাচ্ছে ৮০ হাজার ট্রাফিক ভায়োলেশন হলে একটা ক্ষেত্রে পুলিশের কাছে ধরা পড়ছে। এই জিনিস যদি চলে, ট্রাফিক রুল ভায়োলেশনের ক্ষেত্রে, যানবাহন নিয়ন্ত্রণে তাদের যদি এই ভূমিকা থাকে যে, তারা ঘুষ নেবে, না তাদের দায়িত্ব পালন করবে, তাহলে কি করে চলবে? এই যে একটা ক্রিমিন্যাল নেকলিজেন্স ট্রাফিক কন্ট্রোল করার ক্ষেত্রে, ভবিষ্যতে এই ট্রফিক রুল ভায়োলেশনকে যদি কড়া হাতে বন্ধ না করা হয়, তাহলে এই ধরণের অ্যাকসিডেন্ট বন্ধ করা যাবে না। পথচারীদের এই ধরণের দুরবস্থার মধ্যে পড়তে হবে। এটা যে শুধু কলকাতায় ঘটছে তা নয়, মফস্বল শহরগুলোতেও ট্রাফিক কন্ট্রোলের ক্ষেত্রে মারাত্মক অবস্থা সৃষ্টি হয়েছে। অ্যাক্সিডেন্টের সংখ্যা যেভাবে বেড়েছে তাতে এটা বলা যায় যে, সেখানে পুলিশের যে ভূমিকা, তাতে তারা ব্যর্থ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে, এই বাজেটের বিরোধিতা করে এবং কাটমোশানগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ১৯৯৯-২০০০ সালের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। একই সাথে কতকগুলি বিষয় যা তিনি যুক্তিযুক্তভাবে উল্লেখ করেছেন, সেই বিষয়গুলির প্রতি আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এক জায়গায় বলা হয়েছে যে, নাশকতামূলক ও বিচ্ছিন্নতামূলক শক্তিগুলির কার্যকলাপ সম্পর্কে রাজ্য সরকার পুরোপুরি অবহিত আছে। এটা ঠিক যে আমাদের রাজ্যের মধ্যে বিভিন্ন নাশকতামূলক কাজে উষ্কানী দেওয়া হচ্ছে। এইক্ষেত্রে আমাদের পাশ্ববর্তী রাজ্য বাংলাদেশ এবং আমাদের রাজ্যের বর্ডার এলাকা, বিশেষ করে নদীবেষ্টিত এলাকায় প্রায় দু'হাজার কিলোমিটার জায়গা জুড়ে বি এস এফের যারা দায়িত্বে আছেন, তাঁদের সঙ্গে স্থানীয় পুলিশের একটা যোগসূত্র স্থাপন করা উচিত। আমার মনে হয়, আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব, রাজ্য সরকার চোরাচালান প্রতিরোধ অভিযান চালিয়ে বিপুল পরিমাণ বিভিন্ন ধরনের পণ্য বাজেয়াপ্ত করেছেন, কিন্তু আমরা জানি, সুন্দরবনের বিভিন্ন এলাকায়, গোসবা ইত্যাদি বিভিন্ন বর্ডার এলাকায় বি. এস. এফের যারা টহলদারী করেন, তাদের বিরুদ্ধে আমাদের কাছে প্রায়ই নালিশ আসে। ছোট ছোট ব্যবসায়ী যারা ছোট নৌকা যোগে মালপত্র নিয়ে যায় তখন হঠাৎ করে বি. এস. এফরা তেড়ে এসে তাদের মালপত্র তুলে নিয়ে যায়। যদিও তাদের কাছে লাইসেন্স, পার্মিশন, পঞ্চায়েতের ট্যাক্সের রসিদ এবং

জনপ্রতিনিধিদের দেওয়া পরিচয় পত্র থাকে, তা সত্ত্বেও তাদের রেহাই নেই। এমন কি ওযুধপত্র, রেশনের মালপত্র পর্যন্ত তুলে নিচ্ছে। এতে করে একটা ক্ষোভের সঞ্চার হচ্ছে। নদীপথে এই যে ঘটনা ঘটছে, এর একটা পরামর্শ পর্যন্ত করা যাচ্ছে না ওদের সঙ্গে। ফলে, আমাদের রাজ্য পুলিশের তরফ থেকে নদীপথে যারা চোরাচালান বন্ধ করার দায়িত্বে আছেন, তাদের সঙ্গে একটা যোগযোগ স্থাপন করা প্রয়োজন। চোরাচালান বন্ধের নামে অনেক সময়ে তারা অকথ্য অত্যাচার চালাচ্ছে। অনেক সময়ে টাকা নিয়ে ছেড়ে দেওয়া হচ্ছে। কোনও কোনও সময়ে কিছু মালপত্র নিয়ে ছেড়ে দেওয়া হচ্ছে। এটা চোরাচালান প্রতিরোধের পর্যায়ে পড়ে না। এটা ঠিক যে মৌলবাদীরা আমাদের রাজ্যে বিভিন্ন সীমান্ত এলাকায় ধর্মীয় প্রতিষ্ঠানকে ব্যবহার করছে। আমরা অনেক সময়ে কিছুটা আভাষ ইঙ্গিত পাই, কিন্তু কোথাও কোথাও রাজনৈতিক বা সামাজিক কারণে খুব বেশি সামনে আনতে পারি না। ফলে এই জায়গায় আমাদের যাঁরা দায়িত্বে আছেন, পুলিশ বাহিনীর সতর্ক থাকা দরকার। আমরা যারা জনপ্রতিনিধি আছি, আমাদের সঙ্গে যদি পরামর্শ করার স্কোপ থাকে, আমরা যদি সুযোগ পাই জানবার যে, কোন একটা ধর্মীয় প্রতিষ্ঠানকে কেন্দ্র করে মৌলবাদীরা প্রশ্রয় পাচ্ছে, তাহলে আলোচনার সুযোগ থাকে। এই মৌলবাদী শক্তি যেভাবে গড়ে উঠছে তাতে ভবিষ্যতে একটা খুব খারাপ জায়গায় নিয়ে যেতে পারে এবং এটা নিয়ে একটা আলোচনার বিষয় হয়ে উঠেছে এক্ষেত্রে সচেতনতার বৃদ্ধির ব্যাপারটা যাতে গড়ে তোলা যায় সেই বিষয়ে আপনার দৃষ্টিতে আনছি। অন্যদিকে মহিলা সমস্যার বিষয় নিয়ে অনেকে আলোচনা করলেন। অনেকেই ধর্ষণ, মহিলা নির্যাতন ইত্যাদি বিষয় নিয়ে আলোচনা করলেন। আজকে এই সভাতেই একজন মাননীয় বিধায়ক দৃষ্টি আকর্ষণ করে বললেন যে, গ্রাম বাংলায় এই মহিলা নির্যাতনের সংখ্যা উত্তরোত্তর বেড়ে চলেছে। একথাটি খুবই সত্যি যে, সবক্ষেত্রে এই ব্যাপারটা পুলিশের নজরে আসে না। গৃহবধুরা থানা পুলিশ যাওয়ার ক্ষেত্রে সামাজিক একটা অসুবিধা হয়ে থাকে। এটাকে কমানোর ক্ষেত্রে যে প্রয়াস আপনি নিয়েছেন তাতে এস পি লেবেলে এবং জেলা লেবেলে যে নারী নির্যাতনের ব্যাপারে ব্যবস্থা নিয়েছেন সেই সঙ্গে সঙ্গে থানা লেবেলে যদি যেসব মহিলা সমিতি আছে তাদেরকে সঠিকভাবে যুক্ত করেন তাহলে তার শ্রী বৃদ্ধি ঘটবে। এবং গ্রামে মহিলা নির্যাতন অনেক কমে যেতে পারে। এই ব্যাপারে সুষ্ঠ কি ব্যবস্থা নেওয়া যেতে পারে সেটা একটু চিন্তা ভাবনা করবেন। অন্য দিকে আজকাল পুলিশের সঙ্গে নানাভাবে রাজনৈতিক কারণে বিরোধ হয়, কখনো মানুষের সঙ্গে পুলিশের সামাজিক কারণেও বিরোধ হয়। এই ব্যাপারে আপনি যে প্রয়াস দিয়েছেন যে, থানা ভিত্তিক একটা বোঝাপড়া এবং আলোচনার মাধ্যমে সমস্যার সমাধান হবে সেটা কিভাবে করবেন বুঝতে পারছি না, এখন থানা ভিত্তিক সেইভাবে গড়ে ওঠেনি। মাঝে মাঝে পূজো কিংবা ঈদের সময়ে সমস্ত রাজনৈতিক দলকে ডেকে

পুলিশ এবং ক্লাবের অরগ্যানাইজেশনের সঙ্গে আলোচনা হয়। সেখানে ক্লাব এবং অরগ্যানাইজেশনগুলোকে আমরা কি করে সহযোগিতা করব সেটা আলোচনা হয়। এছাড়া ব্লকে বার্ষিক নানা ধরণের রুটিন ওয়ার্কের ব্যাপারে আমরা পুলিশের সঙ্গে বসে পরামর্শ দিয়ে থাকি। এটা যদি ব্লক ভিত্তিক না হয়ে থানা ভিত্তিক বা সার্কেল ভিত্তিক করা যায় তাহলে পুলিশের সঙ্গে যোগাযোগটা আরো সহজ হবে বলে মনেকরি। তবে একটা কথা থানার যে অফিস বিল্ডিংগুলো আছে তার পরিবেশ খুবই খারাপ। সেখানে বসবার কোনও জায়গাই নেই। ফার্নিচার বা টেবিল, চেয়ার নেই বললেই চলে। কোথাও বৃষ্টির জল পড়ে ফাইল নষ্ট হয়ে যাচ্ছে। থানায় গেলে পুলিশের থেকে বলেন যে এম এল এ সাহেবরা দেখে যান থানার কি অবস্থা। সুতরাং এই অবস্থা দেখা দরকার। তারা যে জায়গায় বসে কাজ করবেন সেখানে অন্তত একটা সুষ্ঠ পরিবেশ তো থাকা দরকার। এখনতো পঞ্চায়েতের লোকেদের সঙ্গেও থানার যোগসূত্র হয়েছে, সুতরাং তাদেরকে বসাবার একটা পরিবেশ দেওয়া দরকার। ভবিষ্যতে এই ব্যাপারে একটু চিন্তা ভাবনা করবেন। তারপরে নিয়োগের ব্যাপারে কিছু কিছু ক্ষেত্রে দেখছি যে দূর্নীতির ঘটনা ঘটছে। আমরা দেখি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ফিজিক্যাল ফিটনেস পেয়ে এসে এখানে ভাইভা ভিসাতে আটকে দেওয়া হল। এখানে একটা পয়সা কড়ির গন্ধ থেকে যাচ্ছে। ফিজিক্যাল ফিটনেস পাওয়া সত্ত্বেও আটকে দেওয়া হচ্ছে, অথচ কিছু লোক অসৎ পথে পয়সা কড়ি দিয়ে ঢুকে যাচ্ছে। যেখানে লোকে চাকুরি পাচ্ছে না সেখানে এটা ঠিক নয়। সুতরাং এই এই বিষয়টা মাননীয় মন্ত্রী একটু দেখবেন। নাহলে এটা খুবই দুর্ভাগ্যের ব্যাপার হবে। বিশেষ করে পুলিশের ক্ষেত্রে যদি এই দূর্নীতি বন্ধ না করা যায় তাহলে আমাদের কাছে লজ্জার ব্যাপার হবে। মহিলা পুলিশের নিয়োগের কথা যেটা বলেছেন এটা উত্তরোত্তর বৃদ্ধির প্রয়োজন, ২০০ জন মহিলা কনস্টেবল নিয়োগের কথা বলেছেন, এটাতে নিশ্চয় সবটা হবে না। আরও প্রয়োজন হবে। তবে এক্ষেত্রে যে অসুবিধা দেখা দিতে পারে, সেটা মেটাবার জন্য বলছি, মহিলা পুলিশের ক্ষেত্রে থানা ভিত্তিক যেটা আছে সেটা কিছুটা ছড়িয়ে দেওয়া উচিত। যে যে এলাকায় আছে, তাকে যদি সেই সেই এলাকার জন্য ডাকা যায়, সেই ডিস্ট্রিক্ট এর জন্য, সেই মফস্বল এলাকার জন্য বা সেই ব্লক এলাকার জন্য সেই এলাকার প্রার্থীরা আবেদন করে তাহলে সেক্ষেত্রে যদি প্রাধান্য দেওয়া হয় নিয়োগের ক্ষেত্রে তাহলে সেটা ভাল হবে। পাশাপাশি যেটা বলতে চাই, পুলিশের ক্ষেত্রে অনেক অভিযোগ আসে, আপনি এই ব্যাপারে একটা ভাল সাজেশন রেখেছেন, রাজনৈতিক দিক থেকে যৌথভাবে বসে পুলিশের সঙ্গে বিভিন্ন অপরাধমূলক দিক নিয়ে যদি আলোচনা করা যায় তাহলে এর সমস্যার সমাধান করা যেতে পারে। আমাদের রাজ্যে ডব্লিউ. বি. সি. এস., আই. এ. এস., আই. পি. এস. অফিসার যারা আছেন প্রশাসনের উপর তলায়, তাদের আমার মনে হয় নিচের তলার উপরে নিয়ন্ত্রণ নেই। মনে হচ্ছে কোথাও তারা

বিচ্ছিন্ন হয়ে যাচ্ছেন। আগে এই ব্যবধান ছিলনা, কথা শোনেন না তা নয়, মানসিকভাবে ব্যবধান হয়ে যাচ্ছে। কেন হচ্ছে সেটা দেখা দরকার। পুলিশের নিয়োগের সঙ্গে সঙ্গে যে ট্রেনিং হয়, তার পরেও তার চেহারা ফিটনেস আছে কিনা, তারপরে সে চলতে পারবে কিনা, বিপদজনক অবস্থার সঙ্গে সে মোকাবিলা করতে পারবে কিনা সেটা দেখা দরকার। সেই জন্য আর একবার এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পুলিশ মন্ত্রী কর্তৃক বাজেট বরাদ্দর অনুমোদন চেয়ে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। এই রাজ্যের আইনশৃঙ্খলার প্রশ্ন নিয়ে অনেকে অনেক প্রশ্ন তুলেছেন। কিন্তু ন্যাশনাল ক্রাইম রেকর্ডস ব্যুরো যে রিপোর্ট আমাদের হাতে আছে তাতে আমরা দেখছি এই রাজ্যে অপরাধের পরিমাণ অন্যান্য রাজ্যের তুলনায় কম। মাত্র ৬.৮৬ শতাংশ ক্রাইম সংগঠিত হয়, অপর দিকে দিল্লিতে ১৮.৫১ শতাংশ, মোম্বাইতে ১৫.৫ শতাংশ, এবং উত্তর প্রদেশে ও অন্ধ্র প্রদেশে ৯ শতাংশ, মহারাষ্ট্রে ১৩ শতাংশ। সুতরাং এই রাজ্যে খুন, রাহাজানি, ছিনতাই, ডাকাতি বলুন এই সবের ক্ষেত্রে আমরা যে ন্যাশনাল ক্রাইম রিপোর্ট দেখি তাতে আমাদের সংখ্যা অল্প। মাননীয় মন্ত্রী বাজেটে শবাগারগুলির সংস্কার করার জন্য যে প্রস্তাব রেখেছেন সেটাকে সমর্থন জানাচ্ছি, বিশেষ করে মেদিনীপুর শহরে এবং ঝাড়গ্রামে যে শবাগারগুলি রয়েছে সেইগুলি শীততাপনিয়ন্ত্রিত এবং শহরের বাইরে হওয়া দরকার, এতে পরিবেশ দূষণ রক্ষিত হবে। ছোট ছোট এলাকা ভিত্তিক থানা দরকার, বিশেষ করে কেশপুর, কাঁথি, নয়াগ্রাম, গড়বেতা এবং মেদিনীপুর শহরে। এই রকম ভাবে ছোট ছোট থানা করা দরকার, যদি না করা যায় তাহলে ছোট ছোট দু একটা পুলিশ ফাঁড়ি করা দরকার। সবচেয়ে যেটা ভাবিয়ে তুলেছে, যেটা ১২ নম্বর অনুচ্ছেদে রয়েছে, রাজনৈতিক সংঘর্ষ কি ভাবে বন্ধ করা যায়, আমরা জানি এই রাজনৈতিক সংঘর্ষর মোকাবিলা একমাত্র পুলিশকে দিয়ে করা সম্ভব নয়।

আমরা জানি যে বর্তমানে তৃণমুল, বি. জে. পি এবং কংগ্রেস, তারা এলাকা দখল করবার জন্য বন্দুক, বোমা এবং অন্যান্য অস্ত্রশস্ত্র নিয়ে গরিব ও মেহনতি মানুষের উপরে ঝাঁপিয়ে পড়ছে। এই কথা অস্বীকার করে কোনও লাভ নেই যে, এইসবে নেতৃত্ব দিচ্ছেন ঐ নেত্রী, তার মদতেই এইসব জিনিসগুলো ঘটছে। আমরা দেখলাম আমাদের ওখানে জেলা পরিষদের সভাধিপতির পিতা, তিনি যুব ফেডারেশনের মিছিলের শেষ ভাগে ছিলেন, তাকে পেছন থেকে ধরে ডান্ডা মেরে মাটিতে ফেলে মেরে ফেলা হল। আমরা দেখলাম ২রা জুন, কেশপুর থানা এলাকায় দুজন প্রাইমারি টিচার—একজন

রিটায়ার্ড, আরেকজন কর্মরত এবং একজন ক্ষেতমজুরকে ধরা হল, তারা ছিলেন সেখানকার বামপন্থী আন্দোলনের সংগঠক। তাদেরকে ধরে নিয়ে গিয়ে প্রথমে একজনকে দোকানে নিয়ে গিয়ে মিষ্টি খাওয়ানো হল, তারপরে তার জামা খুলে, সবাইকে এক এক করে জড়ো করে পয়েন্ট ব্ল্যাঙ্ক রেঞ্জ থেকে গুলি করে, তাদেরকে কুপিয়ে মারা হল। পাকিস্তান যখন ভারতীয় সেনাদের ক্ষত-বিক্ষত দেহ ফেরত পাঠায় তখন আমরা ক্ষোভ প্রকাশ করি, কিন্তু তৃণমূল কংগ্রেস এবং বি.জে.পি. যে কাজ করছে তার বেলায় কেন আমরা চুপ করে থাকব। পটাশপুরে ৪২টি বাড়িতে আগুন লাগিয়ে দেওয়া হয়, গরিব মানুষরা যখন হাটে-বাজারে জিনিসপত্র বিক্রি করতে যাচ্ছে তখন তাদের কাছ থেকে সমস্ত জিনিস ছিনিয়ে নেওয়া হয় এবং মানুষকে বারো থেকে পনেরো হাজার টাকা ফাইন করা হচ্ছে। তারা আজকে কয়েকটি পয়েন্টে এই রকম সন্ত্রাস কায়েম করেছে। কেশপুর এবং গড়বেতাতে যে জিনিস ঘটেছে আমরা যদি তার মোকাবিলা নাকরি তাহলে সেখানে আগুন লেগে যাবে। তাই আমরা জনসমর্থন আদায় করে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। গত ১২ই জুন, তিনজন মন্ত্রী গিয়ে কেশপুরে ঐ সমস্ত মানুষদেরকে দেখে এসেছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে তাই বলতে চাই, আমাদের গোয়েন্দা দপ্তর কাজ করছে না, তারা সেই কাজের বদলে অন্য কিছু চিন্তা-ভাবনা করছে। আগে পুলিশ ফোর্স অপরাধীদের ধরবার জন্য ব্যবহার করা হত। কিন্তু আমাদের রাজ্যে যখন বোমা বাঁধা হচ্ছে তখন সেই সমস্ত জায়গাগুলোতে কি পুলিশ খবর পায় না। আজকে পুলিশের মধ্যে একটা আত্মতুষ্ঠি ভাব এসে গেছে। এই পুলিশ ফোর্স ব্রিটিশ আমলের তৈরি। স্বাধীনতার এত বছর পরেও আমরা সেটা বদলাতে পারি নি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এই বিধানসভায় বলেছিলেন, যদি কেউ এফ.আই.আর. করেন তাহলে তার একটা কপি তিনি পাবেন, কিন্তু সেই কাজ কেন হল না আমরা জানি না। পুলিশের সাথে সমাজের মানুষের মধ্যে একটা যোগাযোগ গড়ে তোলার জন্য থানা কমিটি গঠন করার কথা বলা হয়েছিল। কিন্তু আমরা দেখলাম কলকাতা শহরে কিছু বুদ্ধিজীবী এবং সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে সেই থানা কমিটি করা হয়েছে, কিন্তু মফস্বল এলাকায় সেই থানা কমিটি গড়ে ওঠেনি। আমরা আশাকরি সেদিকে আমাদের নজর দিতে হবে। পুলিশের সবাইকে আমি অসাধু বলব না আমরা জানি দারুণ কষ্টের মধ্যে দিয়ে পুলিশকে ২৪ ঘন্টা ডিউটি করতে হয়। আধুনিক যন্ত্রপাতি কেনার জন্য আজকে পুলিশ খাতে ব্যয় বেড়েছে।

তা সত্ত্বেও আমি বলব, পুলিশের একাংশ মনে করে যে, এই বামফ্রন্টের আমলে তারা কতটুকু পেলেন, কি পেলেন? তারা তার জন্য নীরব থাকে। তা না হলে মেদিনীপুর সদর থানার কালীনগর বলে একটা জায়গা আছে, সেখানে জোতদার-জমিদাররা জমিকে কেন্দ্র করে তিন-চারটি বন্দুক নিয়ে গরিব কৃষকদের উপর ঝাপিয়ে পড়েছিল, কয়েকজনকে আহতও করেছিল। আমরা থানায় দাবি করেছিলাম, ঐ বন্দুক সিজ করতে হবে। কিন্তু

আজ পর্যন্ত সেইগুলো সিজ হয়নি। কাজেই, ঐ পুলিশ এবং পুলিশ অফিসাররা কাদের স্বার্থ রক্ষা করছে সেটা দেখতে মাননীয় পুলিশ মন্ত্রীকে অনুরোধ করব। রিপোর্ট বেরিয়েছে দোষী পুলিশ এবং পুলিশ অফিসারকে শাস্তি দেওয়া হয়েছে। কিন্তু কালীনগরের কথা বলছি, সেখানে ঐ ঘটনায় যারা কর্তব্যে অবহেলা করেছে, তাদের দায়িত্ব ঠিকভাবে পালন করেনি, সেই সব পুলিশকে চিহ্নিত করে শাস্তি দেওয়ার কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এই কয়টি কথা বলে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাজেট বরাদ্দ চেয়েছেন, আমি তার তীব্র বিরোধিতা করি। তবে, তার কথা দিয়েই শুরু করছি। তিনি বলছেন,—'তীব্র বেকার সমস্যা ও লাগাম ছাড়া ভোগবাদের মতো কিছু আর্থ-সামাজিক উপাদান ও তার পাশাপাশি সারা দেশ জুড়ে রাজনৈতিক ক্ষেত্রে দুর্নীতি ও অপরাধের দাপট পুলিশ প্রশাসনের কাজ কঠিনতর করে তুলেছে। কিন্তু পুলিশকে আইনের শাসনের রক্ষক হিসাবে সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করতে হবে'। সেই সঙ্গে তিনি আবার আমাদের শোনাতে ভোলেননি—'যে নতুন শতাব্দীতে আমরা পা রাখতে চলেছি, তা যেন সাধারণ খেটে খাওয়া মানুষের বসবাসের জন্য সম্প্রীতি ও ন্যায়-বিচার-সমৃদ্ধ সমাজ গড়ার যে স্বপ্ন আমরা দেখি, সেই স্বপ্ন সার্থক করে তুলতে পারি'।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পুলিশ মন্ত্রীর এই বক্তব্যে কি তিনি নিজেকে আমাদের কাছে উপহাসের পাত্র করছেন না? আজকে তাঁরই জমানায় সবচেয়ে বেশি খুন, সবচেয়ে বেশি ডাকাতি—সব রকমের ডাকাতির ঘটনা ঘটছে। এর আগে বিভিন্ন সদস্য বন্ধুরা সার্বিক ক্ষেত্রে সমস্ত রকমের উদাহরণ দিয়েছেন। আমি আমার সামান্য ডায়মন্ডহারবার থানার কয়েকটি উদাহরণ দিয়েই হয়ত আমার সময়টুকু কেটে যাবে।

আপনারা জানেন, ডায়মন্ডহারবারের একটি জায়গা—রায়চকে নতুন শিল্পোদ্যোগের একটি নতুন যাত্রাপথের শুরু হল। সেই জায়গায় কয়েকদিন আগে ডাকাতরা ডাকাতি করতে গিয়েছিল। কয়েকজন ডাকাত পালিয়ে গেলেও দুজন পালাতে পারেনি। সেখানে মানুষ নিজেদের হাতে আইন তুলে নিয়ে তাদের হত্যা করেছে। এই রায়চক, যা নাকি আমাদের নতুন শিল্পের পথ দেখাবে। তাই আমাদের প্রশ্ন, মাননীয় পুলিশমন্ত্রী কোন স্বপ্ন সার্থক করতে যাচ্ছেন?

আপনারা শুনেছেন, রায়চক শুধু নয়, ওর পাশে ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্র,

সেটাও ডায়মন্ডহারবার থানার মধ্যেই গড়ে উঠেছে। এখানকার ফলতা স্টিলের একজন মালিক দরিদ্র শ্রমিকদের ৩ লক্ষ টাকা নিয়ে যাচ্ছিলেন, রাস্তায়—প্রকাশ্য দিবালোকে ছিনতাই পার্টি এসে ছিনতাই করে নিয়ে গেল। সেখানকার পুলিশ আজ পর্যন্ত তার হদিশ করতে পারেনি। খেটে খাওয়া মানুষের টাকা পথে ছিনতাই হয়ে গেল, এদিকে আমাদের পুলিশ মন্ত্রী নতুন শতাব্দীর স্বপ্ন দেখাবার চেষ্টা করছেন। আরও একটু কাছাকাছি চলে আসুন, দেখবেন ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্রে মানুষকে মেরে গাড়ির চাকায় বেঁধে প্রকাশ্য দিবালোকে ঘুরিয়ে দেয়। পুলিশমন্ত্রী নীরব।

স্যার, আপনি শুনলে অবাক হবেন যে, পুলিশমন্ত্রী ডায়মন্ডহারবারে তাঁর বক্তব্যের মাধ্যমে মিথ্যা কথা বলতে দ্বিধা করেন নি। পরে অবশ্য তিনি ভদ্রলোক, সেটাকে শুধরে নিয়েছিলেন। আপনারা নাম শুনেছেন নিশ্চয়—নেত্রা গ্রাম, যেখানে এমন কোনও মাস নেই, ২-৩টি করে খুন হয় এবং যতবার খুন হয়, সেখানে পুলিশ ডেরা বাঁধে এবং সেই ভয়ে গ্রামের মানুষেরা পালিয়ে যায়। কারণ পুলিশ সেখানে তাদের উপর অত্যাচার করে। আর পুলিশমন্ত্রী বলছে—পুলিশ আইন শৃঙ্খলার রক্ষক হিসাবে সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করবে। আপনারাই ভেবে দেখুন যে, আপনার কথা আপনাকেই ব্যঙ্গ করছে কিনা। এরপর আসুন পাত্রা গ্রামে। এই সেদিন সেখানে ৫ জন খুন হল। আপনার দলের নেতারা দক্ষিণ ২৪ পরগনার জেলা কাউন্সিলের সমস্ত সদস্য, আর অন্যান্য মন্ত্রীরা গিয়ে ডায়মন্ডহারবার পথ পরিক্রমা করলেন, মিছিল হল, বনধ্ ডাকলেন। কিন্তু সেই বনধ্ ডাকার পরিপ্রেক্ষিতেও আজ পর্যন্ত খুনীরা ধরা পড়ল না। যারা খুন হয়েছিল, তারা খেটে খাওয়া মানুষ, তারা সি.পি.এম.-র লোক, কংগ্রেসের লোকও আছে। বলুন তো আপনি আমাদের কি স্বপ্ন দেখাচ্ছেন? আপনি বলুন তো খেটে খাওয়া মানুষের বসবাসের জন্য আপনি ন্যায় বিচার যুক্ত সমাজ গড়ার স্বপ্ন দেখান এই পশ্চিমবঙ্গে, এই স্বপ্ন কি অবাস্তব নয়? আরও একটু দূরে চলে যান। ডায়মন্ডহারবার প্রপারে ছিনতাই হচ্ছে। গত বৃহস্পতিবার খুব সম্ভব ২৭শে মে ফ্রি ট্রেড জোনে বাস-রাস্তায় দাঁড় করিয়ে বাসের সমস্ত মানুষের টাকা পয়সা ছিনতাই করে নেওয়া হল। আজকে আপনি আপনার বাজেট এর মধ্যে এই বক্তব্য রাখেননি। আপনারা আবার সাফাই গাইছেন ক্রাইম চার্টের সমস্ত রকমের নমুনা দিয়ে ওদের থেকে আমরা কম আছি এবং আমরা ভাল আছি। এই বলে কি আজকে নিজেদের মূল্যবোধে আঘাত করছেন না? আপনারা পুলিশের জন্য আবাসন করে দিচ্ছেন। পুলিশের আধুনিকীকরণ করে দিচ্ছেন। আবার আপনি স্বীকার করলেন যে, অনুপ্রবেশকারীদের এখনও পর্যন্ত হটাতে পারলেন না। আপনার কাছ থেকেই শুনতে হয়—আই.এস.আই.-এর বাস পশ্চিমবাংলায় চলছে। আপনার কাছে থেকেই শুনতে হয় আলফা বোরোদের স্বর্গ রাজ্য এটা। পশ্চিমবঙ্গ ভারতের এমন একটা জায়গা যেটা অ্যান্টি সোশ্যালদের স্বর্গভূমি আপনারাই তৈরি করে দিয়েছেন। আজকে তাই আপনার

এই বাজেটে বেশি করে টাকা চাইছেন। কত টাকা চান? তীব্র বেকার সমস্যার কথা বলছেন এটাকে দূর করবার জন্য এবং লাগাম ছাড়া ভোগবাদের জন্য আরও বেশি টাকা চান না? আপনারা যারা সদস্য আছেন, শাসক পার্টির যারা আছেন, তারা টাকা দেবেন। বেকারদের স্কুলের টিচারিতে দিন। আপনারা এই কথা বলেন কি করে যে, হ্যাভস অ্যান্ড হ্যাভস নটস। কি অবর্ণনীয় দারিদ্র্য এবং চরম ভোগবাদ বেড়েছে—এই ধরনের কথা আপনার কাছ থেকে শুনব আশা করিনি। আপনারা ১৯৭১-৭২ বা ১৯৭৭ সালের নারী নির্যাতনের কথা তুলে ধরেছেন। রবীনবাবু বললেন যে, অপরাধ বেড়েছে বলে টাকার পরিমাণও বেড়েছে। সুতরাং অপরাধ যখন আপনার রাজত্বে বাড়ছে, তখন আপনি বেশি করে টাকা নিন না? কিন্তু আমরা বিরোধী পার্টি হিসেবে আপনাদের টাকা দেওয়ার বিরুদ্ধে। আমি আপনাকে ভাবতে অনুরোধ করব কি ধরনের পুলিশ প্রশাসন আপনি উপহার দিয়েছেন। আজকে আপনার পুলিশ দল করছে। দল করে পুলিশের মধ্যে বিভাজন করে দিচ্ছে। এই বিভাজন করে গরিব মানুষের সর্বনাশ ডেকে আনছে। গ্রামের অনেক সদস্য বন্ধুরা বলেছেন, গ্রাম বাংলার জায়া, জননী, ভগিনী তারা যেভাবে কাঁদছে, ধর্ষিত হচ্ছে, সেই ধর্ষণের কাহিনীর খোঁজ নিয়ে দেখেছেন? থানার পুলিশ অফিসাররা কেবলমাত্র মিথ্যা রিপোর্ট দিয়ে আপনাকে চাঙ্গা রাখতে চাইছে। তাই বলতে চাই এই বাজেট বরাদ্দের ক্ষেত্রে পুলিশ প্রশাসনকে নতুন সাজে সাজাতে চাইছেন, আপনি বর্ডারের কথা বলেছেন, ভারত বাংলাদেশ বর্ডারের কথা বলেছেন, আপনি সব ক্ষেত্রেই ব্যর্থ হয়েছেন। তাই এই বাজেট বরাদ্দের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র আরক্ষা বিভাগের মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি, আর বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। আমি এখানে দু একটি তথ্য দিতে চাই। কোনও রাজ্যে, কোনও শহরে কি ধরনের ঘটনা ঘটেছে। যেমন কগনিজিবল ক্রাইম ১৯৯৮-তে কলকাতায় ১১ হাজার ৩৮৪, দিল্লি ৬৬ হাজার ৮৮২, মুম্বাই ২৯ হাজার ৮৬১, চেন্নাই ৭ হাজার ৩৫। সেখানে টোটাল নাম্বার অফ পুলিশ স্টেশন এবং পপুলেশন, কলকাতা ৩৭ পপুলেশন ৫০ লক্ষ, দিল্লি ১০৮ পপুলেশন ১১১ লক্ষ, মুম্বাই ৭৩ পপুলেশন ৫০ লক্ষ, চেন্নাই ৮১ পপুলেশন ৪০ লক্ষ। অ্যাক্সিডেন্টাল ডেথ মুম্বাই ৩৫১, দিল্লি ২ হাজার ১২৩, কলকাতাতে ৪৫৪, চেন্নাই ৫৮২। আমি তথ্য এবং তত্ত্ব দিয়ে সময় নিতে চাই না, আমি মাননীয় সদস্যদের অবহিত করতে চাই আগের পুলিশ এবং বর্তমান পুলিশ প্রশাসন এর পার্থক্য সম্পর্কে।

একটা জিনিস মনে রাখতে হবে যে সাম্রাজ্যবাদীরা ধনবাদী ব্যবস্থাকে টিকিয়ে রাখার জন্য এই পুলিশ বাহিনী তৈরি করে। একটা ঔপনিবেশিক ব্যবস্থার মধ্যে দীর্ঘ সময় পুলিশকে কাজ করতে হয় এবং শ্রেণী বিভক্ত সমাজ পুলিশকে একটা শ্রেণীর স্বার্থ রক্ষার করার জন্য বলা হত। তাই আমরা দেখছি আমাদের বন্ধুরা অনেকেই বলেছেন গণতান্ত্রিক আন্দোলনকে কিভাবে ধ্বংস করা হয়, গরিব মানুষের আন্দোলনকে কিভাবে ধ্বংস করা হয়। জোতদার জমিদার, কলকারখানার মিল মালিকদের পক্ষে কিভাবে পুলিশকে দাঁড় করানো হয়েছে, কিভাবে সাধারণ মানুষের কাছে পুলিশকে বিচ্ছিন্ন করে রাখা হয়েছে। আজকে একথা অস্বীকার করা যায় না মানুষের পুলিশের কাছে চাহিদা অনেক। একে বারে আঁতুড় ঘর থেকে শ্মশানঘাট পর্যন্ত, সব চাহিদাই হল পুলিশের কাছে। ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি যে সাধারণ প্রশাসন থেকে পুলিশ প্রশাসন এর গুরুত্ব কখনও কখনও বেড়ে যায়।

কি ভাবে এই পুলিশ বাহিনীকে কাজ করতে হয় এই অভিজ্ঞতা নিশ্চয়ই আপনাদেরও আছে। বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রী খুব স্পষ্ট করে বলেছেন যে এক অংশের পুলিশ কি করেন সে আমরা জানি। সেখানে যে দুর্নীতি নেই এ কথা অস্বীকার করেননি। আবার এক অংশের পুলিশ সরকারের ঘোষিত নীতিকে কিভাবে কার্যকর করা যায় সে অভিজ্ঞতাও আমাদের আছে। সাম্রাজ্যবাদীর উত্তরাধিকারী সূত্রে ধনবাদী ব্যবস্থা বজায় রাখার জন্য পুলিশ বাহিনী সৃষ্টি করা হয়। দীর্ঘ দিন ঔপনিবেশিক ব্যবস্থার মধ্যে পুলিশকে কাজ করতে হয়। যার ফলে এদের একাংশ পুরানো ধ্যান ধারনা পরিত্যাগ করতে পারেনি। যার ফলে এদের একাংশ দুর্নীতিগ্রস্থ। আর একাংশ দিল্লির পরিবর্তনের দিকে তাকিয়ে ভূমিকা পালন করে। আর একদা সরকারের ঘোষিত নীতি কার্যকর করে। তাই তো দেখেছি কংগ্রেস আমলে গণতান্ত্রিক আন্দোলন ধ্বংস করা গণ আন্দোলনকে স্তব্ধ করতে পুলিশকে ব্যবহার করা হয়েছে। আর বামফ্রন্ট সরকার পুলিশকে বলেছে গরিব মানুষ এবং শ্রমিকদের পক্ষে দাঁড়াতে। জোতদার ও মিল মালিকদের পক্ষের হয়ে ভূমিকা নেওয়া যাবে না, এটাই সরকারের ঘোষিত নীতি। আবার আমরা দেখেছি পুলিশের সাথে মানুষের সংযোগ কত কাছাকাছি। বন্যার সময় ত্রাণের ব্যাপারে আমরা দেখেছি পুলিশ কি ভাবে মানুষের পাশে গিয়ে দাঁড়ায়, খরার সময় পুলিশ কিভাবে কাজ করে। এটা একটা অভিজ্ঞতা এবং সেই অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা চলবার চেষ্টা করি। কিন্তু এটা কি আপনারা বুকে হাত দিয়ে বলতে পারেন যে আজ সাম্প্রদায়িকতার সঙ্গে জাত-পাতের শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে যে লড়াই সেটা আমরা করেছি এবং এই পুলিশ প্রশাসন তারা যোগ্যতার সাথে এই ভূমিকা পালন করেছে। মাননীয় সদস্য সৌগতবাবু তিনি কুম্ভিরাশ্রু করে গেলেন। যে ঐতিহ্য নিয়ে আমরা পশ্চিমবাংলায় কাজ করছি—এখানে সাম্প্রদায়িক শক্তির কোনও স্থান নেই, তারা এখানে মাথা চাড়া দিয়ে উঠতে পারে না।

এখানে যদি সাম্প্রদায়িক শক্তিকে জায়গা করে দিয়েও থাকে তাহলে সেটা কারা করেছে? আজকে আমরা দেখছি কে মূল, আর কে তৃমমূল। এখানে দেখছি কি ভাবে ঝাড়খন্ড ও মুসলিম লীগের সঙ্গে আঁতাত করে আমাদের পরাজিত করার চেষ্টা করছে—যে নেত্রী আজকে পুলিশকে চড় মারছে, পুলিশের গাড়ি পুড়িয়ে দিয়েছে, থানা গুড়িয়ে দেব বলতে পারে, তাহলে আজকে কারা পশ্চিমবঙ্গের ঐতিহ্যকে নষ্ট করছে? আমাদের অভিজ্ঞতাও কম নয়। আমরা পুলিশ প্রশাসনকে দেখছি। আমাদের ১৯৭২-৭৭ সালের কথা কেন বলতে হয়, কেন বলতে হয় যে আমাদের ১১০০ কর্মী খুন হয়েছে, ২০ হাজার লোককে ঘর ছেড়ে যেতে হয়েছে, কত মায়ের সিঁথির সিঁদূর মুছে দিয়েছিল আপনাদের জল্লাদ বাহিনী। একথা মানুষ ভুলতে পারবে না, একথা হয়ত বালিগঞ্জের কংগ্রেসিরা ভুলতে পারেন। এত অস্থিরতার মধ্যেও আজকে ২২ বছর আমরা পশ্চিমবাংলার বুকে দাঁড়িয়ে আছি। মানুষের ভালবাসা, মানুষের সম্মান, মর্যাদা নিয়ে, মানুষ আমাদের বিশ্বাস করে তাই মানুষ আমাদেরই বারে বারে সমর্থন করে। আপনারা যা করছেন তার কয়েকটি ঘটনার উল্লেখ করব। তৃণমূল সন্ত্রাসের পর সন্ত্রাস তৈরি করছে, গোপালনগর থানার পুলিন দাসের বাড়ি ভেঙ্গে ধূলিস্মাৎ করে দিয়েছে। শংকর বিশ্বাসকে তার জমি থেকে উৎখাত করা হয়েছে এবং সেখানে বর্গাদাররা তার স্যালো তুলে নিয়ে গেছে। পর পর তিনবার জাতীয় পুরস্কার প্রাপ্ত চামটা সোসাইটির প্রতি দিন লক্ষ লক্ষ টাকার মাছ লুঠ হচ্ছে। আমাদের বারাসাতে তৃণমূল ওখানে গণশক্তি বিক্রি করা যাবে না বলে হুমকি দিচ্ছে, মে-দিবসে পতাকা তোলা যাবে না বলছে। সেখানে সান্ডিল স্টেশনে তৃণমূলের পরিচয়-পত্র নিয়ে যেতে হবে। পঞ্চায়েত নির্বাচনের পরে আমাদের বারাসাত-২ ব্লকে দুজন কর্মীকে খুন করা হয়েছে।

[4-30 – 4-40 p.m.]

তার মধ্যে আমাদের পার্টির মেম্বার জাহাঙ্গীর আছেন। ৫০ বার পার্টি কর্মিদের আক্রমণ করা হয়েছে, ২০০ জন এলাকা ছাড়া। আমাদের আমিনপুরের পার্টি অফিস পুড়িয়ে ছারখার করে দেওয়া হয়েছে। মিনাখাঁ থানার বি.জে.পি. নেতা মনি সর্দারের নেতৃত্বে রশিদ মোল্লাকে খুন করা হয়েছে। বেড়াবেড়ি গ্রামের আবালসিদ্ধির হাট থেকে কাশেম নামে একজনকে তুলে নিয়ে গিয়ে খুন করা হয়েছে। আজকে তৃণমূলের নেতৃত্বে সমস্ত খুন হচ্ছে, থানা অবরোধ হচ্ছে, ঘেরাও হচ্ছে এবং পুলিশের উপর অন্যায়ভাবে চাপ সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। এইভাবে আজকে জনসাধারণের মধ্যে ভয় ও সন্ত্রাসের পরিবেশ তৈরি করার চেষ্টা করা হচ্ছে। পঞ্চায়েত নির্বাচনে এই জিনিস আমরা দেখেছি। ওঁরা ১৯৭২-৭৫ সালকে আবার ফিরিয়ে আনার চেষ্টা করছেন। আমরা একথা অস্বীকার করি না যে, কোনও কোনও থানায় কাজ-কর্ম আশানুরূপ হচ্ছে না। আর, এই অবস্থায়

সন্ত্রাসের রাজত্ব কায়েম করে ঘোলা জলে মাছ ধরার চেষ্টা করা হচ্ছে। আমি এই কথা বলে শেষ করতে চাই যে, হ্যাঁ, একটা অসুবিধাজনক অবস্থায় আমরা আছি। আমরা কোনও রাষ্ট্র ক্ষমতায় অধিষ্ঠিত নেই। একটা রাজ্যের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে আমাদের সরকার পরিচালনা করতে হয় এবং নিশ্চিত ভাবে মানুষকে বাঁচিয়ে। তবে এ বিষয়ে পরিকাঠামোগত যে সমস্যা রয়েছে তা দেখা উচিত। কোনও কোনও থানায় বসবার জায়গা নেই। নতুন নতুন থানা তৈরি করা দরকার। আবার, মহিলাদের উপর যে ঘটনা ঘটছে সে জন্য মহিলাদের আলাদা গ্রিভেন্স সেল করা হয়েছে। আরও বেশি মহিলা পুলিশ, ইন্সপেক্টর নিয়োগ করা দরকার। এটা আমরা মনে করি যে, আরও উন্নত কমিউনিকেশন নেটওয়ার্ক থাকলে আরও ভাল কাজ করা সম্ভব। কিন্তু কথায় বলে না, 'চোরের মা'র বড় গলা'। ওঁদের অবস্থা হচ্ছে তাই। তবে এতে কিছু হবে না, এতে কোনও লাভ নেই। মানুষের আশীর্বাদ এবং ভালবাসা আমাদের সাথে আছে। মানুষের সমর্থন নিয়ে নিশ্চিত ভাবেই আমরা সব চক্রান্ত ব্যর্থ করতে পারব। ১৯৭২-৭৩ সালের চক্রান্ত আমরা ব্যর্থ করেছিলাম, এবারও করব। তাই আমি এই ব্যয়-বরাদ্দকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বুদ্ধদেববাবু আনীত ব্যয়-বরাদ্দের বিরোধিতা করছি। আজকে কাগজে দেখা যাচ্ছে মাননীয় বুদ্ধদেববাবু ফুটবলে কিক মারছেন। কলকাতা শহরে পুলিশ ফ্রেন্ডশিপ ফুটবল করছে, ব্লাড ডোনেশন ক্যাম্প করছে। মাননীয় বুদ্ধদেব বাবুর হোম ডিপার্টমেন্টে অবস্থা হয়েছে কাকের কোনও জিনিস লুকোনোর মতো অবস্থা। কাক যখন কোনও জিনিস লুকোতে চায় তখন চোখ বন্ধ করে নেয়, মনে করে কেউ দেখতে পাচ্ছে না। ওনার ডিপার্টমেন্টেরও সেই রকম অবস্থা হয়েছে। ওনার দপ্তর থেকে হেলথ চেকআপ ফর স্ট্রীট চিল্ড্রেন করা হচ্ছে, ফুটবল টুর্নামেন্ট করানো হচ্ছে, প্লেয়ারদের টিফিন দেওয়া হচ্ছে, নতুন নতুন জার্সি দেওয়া হচ্ছে, মাননীয় বুদ্ধদেববাবু গিয়ে প্রাইজ দিচ্ছেন, পুলিশ কর্তাদের ঠান্ডা খাওয়ানো হচ্ছে। কিন্তু ওনার বাজেটে এই রকম কোনও প্রভিসন আছে?

বাজেটে কি প্রভিসন আছে? বাজেটে কোনও প্রভিসন নেই। কারা এই অর্থ যোগাড় করছে? সাট্টাওয়ালা, বুকিওয়ালা ইত্যাদি যারা দু নম্বরি কাজকর্ম করছে তারা এই অর্থ যোগাড় করছে। থানার ও.সি.-রা তাদের মাধ্যমে এই প্ল্যান, প্রোগ্রামগুলো করছে। আমার কাছে প্রমাণ আছে। সেন্ট্রাল ডিস্ট্রিক্টে কয়েক দিন আগে অ্যান্টি ম্যালেরিয়া ক্যাম্প হয়েছিল। সেখানে বসন্ত পূজারী নামে সাট্টাওয়ালা থাকে, কয়েক দিন আগে নৈহাটি থানা তাকে ধরেছিল। তার ভাই মোহন পূজারীর সঙ্গে পুলিশ কর্তারা বসে ঐ অ্যান্টি ম্যালেরিয়া ক্যাম্পে ছবি তুলেছিলেন। বুদ্ধদেব বাবুর নির্দেশে পুলিশ কর্তারা সাট্টাওয়ালার সঙ্গে

অ্যান্টি ম্যালেরিয়া ক্যাম্পে যান। এই হচ্ছে অবস্থা। এখন মস্তানরা পুলিশকে ভয় করে না—সাউথ ক্যালকাটা মাফিয়াদের হাতে চলে গেছে। লেক থানা, বেহালা থানা, যাদবপুর থানা, রিজেন্ট থানা, টালিগঞ্জ থানা মাফিয়াদের হাতে চলে গেছে। পুলিশের কোনও কর্তব্য নেই? উনি জনসংখ্যার কথা বলে থানা বাইফারকেশন করলেন। তিনি কিছুদিন আগে আমার এলাকায় একটা থানা বাইফারকেট করে তপসিয়া থানা নামে একটা নতুন থানা করলেন। কিন্তু সেই থানা উদ্বোধনের দিন লোকাল এম.এল.এ. হিসেবে আমাকে তিনি ইনভাইট করেননি। কিছু বললে উনি বলেন যে, উনি সারকারিয়া কমিশনের রেকমেন্ডেশনে চলেন। অথচ যারা বে-আইনি বাড়ি করছে, যারা সাট্টা চালাচ্ছে তাদের পুলিশ কিছু বলছে না। আজকে পুলিশের যে কাজ তা তারা যদি তার ৬০ পারসেন্টও করত তাহলে মানুষ পুলিশকে দু হাতে তুলে নিত। কলকাতা শহরে অ্যাবডাকশন বেড়েছে। সত্যব্রত গাঙ্গুলিকে কিডন্যাপ করা হল। তারপর তিনি মুম্বাই থেকে ৬ কোটি টাকা পেমেন্ট করে মুক্তি পেয়েছেন। এরপর সুনীল নামে আরও একজনকে কিডন্যাপ করার চেষ্টা হয়েছিল। কিন্তু যারা তাঁকে কিডন্যাপ করতে এসেছিল তাদেরকে পার্ক হোটেল থেকে উত্তরপ্রদেশ পুলিশ গ্রেপ্তার করল। কলকাতার পুলিশ তাদের গ্রেপ্তার করতে পারল না। কিছু আই.এ.এস., আই.পি.এস. অফিসার আছেন যাদের উনি ফেভার করেন। কিছুদিন আগে উনি দুর্গাপুরে গিয়েছিলেন, সেখানে এক আই.জি.-র বাড়িতে ডিনারে ওঁনার নিমন্ত্রণ ছিল। সেই আই.জি.-র ড্রয়িং রুমে ২ খানা এ.সি., তাঁর বাথরুমে এ.সি., তাঁর বেডরুমে এস.সি.। এগুলোর জন্য আপনি কি পুলিশ বাজেটে প্রভিসন রেখেছেন যাতে আই.জি., ডি.সি.-র বাড়িতে এ.সি. থাকবে? বুদ্ধদেববাবু ঐ আই.জি.-র বাড়িতে ডিনারে গিয়েছিলেন, সেখানে তাঁকে ১৩ কোর্সে ডিনার সার্ভ করা হয়েছিল। ঐ ডিনার এসেছিল মহারাজা হোটেল থেকে, এখন সেই হোটেলটা পিয়ারলেস ইন নিয়েছে। আর ঐ ডিনারের বিল কে পেমেন্ট করেছে সেটা বুদ্ধদেববাবু খোঁজ নেবেন। আই.পি.এস. অফিসাররা বুদ্ধদেব বাবুকে খুশি করে তাঁরা বাইরে পোস্টিং নেন। জ্যোতি বাবুর কোটাতে এবং বুদ্ধদেব বাবুর আশীর্বাদে অনেক আই.পি.এস. অফিসার সরকার থেকে জমি পেয়েছেন, সেখানে তাঁরা বাড়ি করেছেন এবং সরকার থেকে তাঁরা শর্ট টার্মে লোন পেয়েছেন। তাঁদের এখানে বাড়ি আছে, তা সত্ত্বেও তাঁরা কলকাতা শহরে কোয়াটার ব্যবহার করছেন, কোয়াটারে তাঁদের গাড়ি এবং টেলিফোন দেওয়া হয়েছে। একজন আই.পি.এস. অফিসার ৪টে গাড়ি ব্যবহার করছেন। বুদ্ধদেববাবু খোঁজ নেবেন। তাঁরা সল্টলেকে বাড়ি তৈরি করে ব্যবসা করছেন। সেই সব বাড়িগুলো তাঁরা ৩০-৪০ হাজার টাকায় মাল্টিন্যাশনাল কোম্পানিকে ভাড়া দিয়েছেন। অল ইন্ডিয়া রুলসে কি আই.পি.এস. অফিসারদের বিজনেস করার অধিকার দেওয়া হয়েছে?

[4-40 – 4-50 p.m.]

আই. পি. এস. অফিসারদের সার্ভিস রুলে কি লেখা আছে যে, তাদের সরকার মদত দেবে তারা বাড়ি করবে, চারখানা গাড়ি ব্যবহার করবে? এরপরেও বুদ্ধদেববাবু প্রতি বছর আইন-শৃঙ্খলা রক্ষার নামে বাজেট বরাদ্দ বৃদ্ধি করে চলেছেন। অথচ স্টেটে ক্রমশ ক্রাইম বেড়ে চলেছে। স্যার, আপনি জানেন আজকে স্টেট পুলিশে যাঁরা জুনিয়র অফিসার আছেন, তাঁরা প্রমোশন পাচ্ছেন না। সিনিয়র অফিসারদের জন্য প্রমোশন বোর্ড হচ্ছে না। ডি. এস. পি. থেকে অ্যাডিশনাল এস. পি. হচ্ছে, কিন্তু তার বোর্ড হয়নি। কিছু আই. পি. এস. অফিসারকে সন্তুষ্ট করার জন্য এই সব হচ্ছে। তারা সমস্ত রকম সুযোগ সুবিধা ভোগ করছে। আর তাদের অ্যাডভোকেসি নিয়ে, ব্রিফ নিয়ে বুদ্ধবাবু হাউসে এসে বাজেট প্লেস করছেন। স্যার, এখানে থানা বাই-ফারকেশনের কথা বলা হচ্ছে। বলা হচ্ছে কলকাতায় আরও কিছু থানার দরকার। কিন্তু আমরা দেখছি বাংলার বুকে—পশ্চিমবঙ্গ পুলিশের ক্ষেত্রে—এক একটা থানা ৫০ কিলো মিটারের ওপর এলাকা নিয়ে পরিচালিত হচ্ছে। অনেক থানা ১০০ কিলো মিটার দীর্ঘ এলাকা নিয়ে গঠিত। তাদের সম্বন্ধে বুদ্ধবাবু কি চিন্তা ভাবনা করছেন? বিইং এ হোম মিনিষ্টার রাজ্যে থানা বাড়াবার তাঁর কি পরিকল্পনা আছে? টেলিকমিউনিকেশন বাড়াবার কি পরিকল্পনা আছে? আজকে এক শ্রেণীর আই. পি. এস. অফিসার বাংলাকে রুল করছে বুদ্ধবাবুকে সামনে রেখে। সরকারের কিছু ফেভার্ড আই. পি. এস. অফিসার রাজ্যে যা ইচ্ছা তাই করছে। আমি একটু আগেই বললাম কলকাতা শহরের বিভিন্ন বস্তি অঞ্চলে হেরোইন, সাট্টা—মাট্টা অবাধে চলছে। এ কথা আজকে কেউ অস্বীকার করতে পারবেননা। বেনেপুকুর, তিলজলা প্রভৃতি থানা এলাকার মধ্যে এই জিনিস চলছে। সেখানে কেউ রেইড করেনা, ডি. ডি. রেইড করেনা, সি. আই. ডি. রেইড করেনা। আজ পর্যন্ত এক দিনও সি. আই. ডি. ঐসব এলাকা রেইড করেনি। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, বাংলার বুকে আসানসোল থেকে রিষড়া পর্যন্ত বিস্তীর্ণ এলাকায় আজ পর্যন্ত কবার সি. আই. ডি. রেইড করেছে? আপনি হয়ত বলবেন—এর জন্য এন. সি. ডি. টি. রয়েছে। কিন্তু আপনাদেরও তো এ বিষয়ে একটা দায়িত্ব রয়েছে। বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমানের কিছু স্থানে আফিমের প্রোডাকশন হয়েছে; সে সম্বন্ধে আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন? আমরা শুনলাম তিন বছর পরে সি. আই. ডি. রেইড করেছে। এই অবস্থায় আজকে এই হাউসে বুদ্ধবাবু যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গে সরকারের স্বরাষ্ট্র আরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে

আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশন-এর তীব্র বিরোধিতা করছি। স্যার, আমি লক্ষ্য করলাম মাননীয় সদস্য সৌগতবাবু বললেন, "বুদ্ধবাবু, আপনি আগে যেমন শুধু তথ্য সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত ছিলেন তেমন এখন আবার এই পুলিশ দপ্তর ছেড়ে শুধু মাত্র তথ্য ও সংস্কৃতি দপ্তরের দায়িত্বে ফিরে যান।" এবং আরও বললেন যে, তিনি যদি তা যান তাহলে ভাল হয়। এই প্রসঙ্গে তাঁর জানা উচিত ছিল, তিনি কি নজরুল পড়েননি? "মম একহাতে বাঁকা বাঁশের বাঁশরী, আর হাতে রণতূর্য্য।" সৌগতবাবু, আপনি তো কালীবাড়ির কাছাকাছিই থাকেন। আপনি কি দেখেন নি মায়ের এক হাতে খড়্গ, আর এক হাতে বরাভয়। সুতরাং আমি মনেকরি তথ্য সংস্কৃতির সঙ্গে পুলিশই থাকা উচিত। ঠিকই হয়েছে, বুদ্ধদেব-বাবু যথার্থভাবেই দুটো দপ্তর পরিচালনা করছেন। আমরা লক্ষ্য করছি বুদ্ধদেববাবু, তাঁর বাজেট ভাষণের মধ্যে কোনও কিছু গোপন করেননি, কোনও কিছু লুকাননি। কংগ্রেসি বন্ধুদের আমি জিজ্ঞাসা করি, আপনাদের সময় আপনারা কতজন পুলিশের শাস্তির ব্যবস্থা করেছিলেন? পুলিশকে দুর্নীতি পরায়ণ করে তোলার জন্য যা যা দরকার সেগুলো সবই আপনারা করেছিলেন। পুলিশ প্রশাসনকে নিজেদের স্বার্থে ব্যবহার করার জন্য যা যা করণীয় ছিল তার সবই আপনারা করেছিলেন। এখন বলছেন, 'আমরা চাই পুলিশ নিরপেক্ষ থাকুক।' আপনাদের সময়ে পুলিশ কি রকম নিরপেক্ষ ছিল—গণ-আন্দোলনের কর্মিদের পুলিশ দিয়ে পেটাতেন। জোতদার, জমিদারের পক্ষ নিয়ে পুলিশ কৃষকদের পেটাতো। কলে-কারখানায় মালিকের পক্ষ নিয়ে শ্রমিকদের পেটাতো। এগুলোই তো আপনাদের কাছে নিরপেক্ষতা ছিল। কিন্তু বর্তমান রাজত্বকালে সে অবস্থা আর নেই। বামফ্রন্ট রাজত্বকালে যদি কোনও পুলিশ কর্মীর কোথাও পদচ্যুতি ঘটে, যদি কোথাও কেউ আদর্শ ভ্রষ্ট হয় তাহলে এখানে সেই পুলিশের শাস্তির ব্যবস্থা হয়। ইতিমধ্যে ৯,৮৮০ জন পুলিশ অফিসার এবং পুলিশ কর্মীর শাস্তি হয়েছে। সুতরাং যারা ভাল তারা সঠিক পথে ভালভাবেই কাজ করছেন। পুলিশ শব্দের প্রথম 'পি' অক্ষরটির মানে হচ্ছে "প্রেটেকশন"। আমরা জানি, আর্তত্রানায় বঃ সম্যক, ন প্রহওমনাগসি। আর্তদের ত্রাণ করার জন্যই পুলিশ। মানুষকে প্রহার করার জন্য বা নির্যাতন করার জন্য পুলিশ নয়। আমাদের রজ্যে বেশিরভাগ কাজ তারাই করে এবং তাদের কার্যকলাপে সেই কাজই দেখতে পাওয়া যায়। একটু আগে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় নবদিশা নিয়ে ব্যাঙ্ক-বিদ্রুপ করলেন। ফুটবল খেলা ইত্যাদি নিয়ে কটাক্ষ করলেন। আপনারাই তো পুলিশকে অসামাজিক করেছেন। পুলিশকে নিজেদের লোক বলে মেনে নিতে চাননি। এরা তো আপনার, আমার ফ্যামিলির ছেলে। আপনার আমার ঘর থেকেই তো এরা পুলিশ লাইনে এসেছে এবং তারাই পুলিশ অফিসার এবং কনস্টেবল হয়েছে। আমরা যেরকম, তারাও সেইরকম। আমরা যদি ভাল হই, তারাও তো ভাল হতে পারে। তাদের মধ্যেও তো গুণ আছে। সুতরাং এই যে নবদিশা এই নবদিশাকে আমি

ধন্যবাদ জানাব। যেখান থেকে রোগের সৃষ্টি হয় অর্থাৎ ক্রাইম সেই সমস্ত জায়গা আগে দেখা উচিৎ। আজকে বুদ্ধদেববাবু সেই জায়গাতেই হাত দিয়েছেন। যারা আজকে ফুটপাতে বসবাস করেন সেই সমস্ত পথশিশুদের নিয়ে এই সমস্ত পরিকল্পনা করা উচিৎ। রোগীদের যেরকম পরিচর্যা করা হয়, রোগীদের প্রতিষেধক দিয়ে যেভাবে ভাল করা হয়, এদেরও সেইভাবে ব্যবস্থা করা উচিৎ খেলা-ধুলা ইত্যাদির মাধ্যমে। পুলিশ প্রশাসনকে ওরা যে অসামাজিক বলছেন—এটা কি অসামাজিকের চেহারা? আপনারা বুকে হাত দিয়ে বলুন, আপনারা পুলিশকে কোন সামাজিক অনুষ্ঠানে ডাকেন? ডাকেন না। কিন্তু আমরা ডাকি। আমাদের সঙ্গে তাদের সম্পর্ক বন্ধুর মতো। কিন্তু আপনারা তাদের আলাদা একটা সম্প্রদায় করে রেখেছেন। আমরা তাদের আলাদা সম্প্রদায় বলে ভাবি না। আর একটি কথা যেটা বলেছেন সেটার ব্যাপারে আমি একমত। কনস্টেবলের যে শূন্যপদগুলি আছে সেগুলি পূরণ করা উচিৎ এবং প্রয়োজনভিত্তিক পুলিশ আবাসনগুলি ভাল করে করা উচিৎ। যেভাবে তারা পরিশ্রম করে, সময় দেয়, তাদের আবাসনগুলি পরিষ্কার-পরিচ্ছন্ন হওয়া দরকার। এর সাথে-সাথে মহিলা পুলিশ আবাসনের সংখ্যাও বাড়ানো উচিৎ। কারণ দিদিদের উৎপাত যেভাবে বাড়ছে—যেমন সবং, পিংলা, কেশপুরে হচ্ছে তার জন্য মহিলা পুলিশ এবং তাদের আবাসন বাড়ানো দরকার। তারা প্রশাসনকে সু-পরিকল্পিতভাবে স্তব্ধ করে দিতে চাইছে। তাদের মোকাবিলা করার জন্য এগুলি দরকার। সবশেষে, এই বাজেট ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ১৯৯৯ সালের যে পুলিশ বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং আমাদের কর্তৃক আনীত কাট-মোশনকে সমর্থন করছি। ৩ বছর যাবৎ বুদ্ধদেববাবু দায়িত্ব নিয়েছেন এই পুলিশ দপ্তর, ১৯৯৬ সাল থেকে আজ ১৯৯৯ সাল। এই ৩ বছরে পুলিশ বাজেট বাড়িয়েছেন ৩১০ কোটি টাকারও বেশি। এই ৩১০ কোটি টাকা পুলিশ বাজেটে ৩ বছরে বাড়িয়ে দিয়ে আজকে তিনি আমাদের কাছে ৮৬৪ কোটি টাকার বাজেট সমর্থনের জন্য পেশ করেছেন। কিন্তু আজকে তাঁর যে অপদার্থতা সেই অপদার্থতা সম্পর্কে আমাদের বলার কিছু দরকার নেই। সি. এম.'স ওয়াইফ ব্লাস্টস বুদ্ধদেব ইন পাবলিক। মাননীয় মুখ্যমন্ত্রীর সহ-ধর্মিনী, তিনিই বলেছেন বুদ্ধদেববাবুর অপদার্থতা আকাশ-চুম্বী হয়ে গেছে, গগণছোঁয়া হয়ে গেছে। তিনি অবশ্য ব্যক্তিগতভাবে সংবেদনশীল এবং কৃষ্টিশীল মানুষ, কিন্তু প্রশাসক হিসাবে তার ব্যর্থতা কোথায় তা আমাদের চোখে আছে, পশ্চিমবাংলার সাধারণ মানুষের চোখে আছে। মাননীয় মুখ্যমন্ত্রীর স্ত্রী কি বলেছেন?

'The state home (police) minister, widely believed to be the Chief Minister-in-waiting, faced perhaps the most embarrassing moment in his

ministerial career at Raj Bhawan on 1st July, the day the Prime Minister visited the city.

Much to his bewilderment, Mr. Bhattacharya was rebuked by Mrs. Kamal Basu for "inept handling" of his portfolio and the police's failure to check crime.

Mrs. Basu had just entered Raj Bhawan, escorted by police and security officers, and was looking for a seat when she faced a smiling Mr. Bhattacharya. The Minister asked her "Kemon achhen? (How do you do?)"

Little could be have expected her reaction to the innocent question.

Mrs. Basu flew into a rage straightaway. "What have you been doing (as the home minister)?" she asked. "There are so many dacoities in the city nowadays. People are being murdered in daylight."

With the minister squirming in embarrassment before senior IPS officers, Mrs. Basu continued her tirade; "There is so much crime nowadays. Isn't that a shame?

[4-50 - 5-00 p.m.]

কে বলছেন একথা? কংগ্রেসের কোনও নেতা বা কর্মী নন, আমরা নই, বলছেন মুখ্যমন্ত্রীর স্ত্রী। তিনি বলছেন, 'ও হে বুদ্ধ, তুমি পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার অবস্থাটা এই জায়গায় এনে দাঁড় করিয়েছো। পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা পরিস্থিতি আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে সে সম্পর্কে আমি বিশদে বলতে চাই না, আমার পূর্ববর্তী বক্তারা বলেছেন, আমি শুধু বলতে চাই, পুলিশ প্রশাসনকে তিনি কোথায় নিয়ে গিয়েছেন। পশ্চিমবাংলায় ডি. জি. ৪ জন-ডি. জি. পুলিশ, ডি. জি. এনফোর্সমেন্ট, ডি. জি. হোমগার্ড, ডি. জি. প্রসিকিউশন। ডি. জি. প্রসিকিউশনের কি কাজ আছে? কি কাজ করছেন ডি. জি. এনফোর্সমেন্ট? এখন তো আর জেলা ভিত্তিক কোন কডর্নিং নেই যে এনফোর্সমেন্টের ডি. জি. কাজ করবেন। তিনি পদে আছেন অথচ কোন কাজ নেই। পদ রাখা হয়েছে সন্তুষ্ট করার জন্য। এ. ডি. জি. ৯ জন রেগুলার, দু জন এক্স ক্যাডারের, আই. জি. ২৪ জন রেগুলার ক্যাডারের, দু জন এক্স ক্যাডারের। ডি. আই. জি. ৩৫ জন রেগুলার ক্যাডারের, দু জন এক্স ক্যাডারের। এই নিয়ে পশ্চিমবাংলার গ্রামবাংলার পুলিশ প্রশাসন

চলছে আর প্রতিদিন খুন, লুঠ, রাহাজানি এখানে বেড়েই চলেছে। Is there any law and order in the state any more? আজ পশ্চিমবাংলার মানুষের জীবন, ধন, মানের কোন নিরাপত্তা নেই। আজকে মন্ত্রী মহাশয়কে বেহালার সেই পরিবারের কথা ভাবতে বলি যেখানে দুটি মেয়ে সহ স্বামী, স্ত্রী হাত, পা বেঁধে ঘরের ভেতরে কুপিয়ে কুপিয়ে খুন করে ফেলে রাখা হয়েছিল। এখন তার পোস্ট মর্টেম হচ্ছে। এই পোস্ট মর্টেমের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি দায়ী নন? আপনার পুলিশ প্রশাসন কি দায়ী নয়? ডি. জি. ৪ জন, এ. ডি. জি. ১১ জন, আই. জি. ২৬ জন তারা কি করছে? ডি. আই. জি. ৩৭ জন কি করছে? তারা প্রভুর পদলেহন করছে, প্রভুর সেবা করছে, তার প্রভুর দলের গুনকীর্তন করে প্রোমশন পাচ্ছে। উল্টো দিকে থানাগুলিতে যান আপনি শুনবেন সেখানে সেপাই নেই, লোক, লস্কর নেই, অস্ত্র নেই, গাড়ি নেই, পেট্রোল নেই, কাগজ নেই—কিচ্ছু নেই। তারপর কলকাতা পুলিশের হাল কি দেখুন। এখানে সি. পি. একজন, অ্যাডিশনাল সি. পি. তিন জন এস. আই. এস. আহমেদ, সুজয় চক্রবর্তী, দামোদর সারোগী। জয়েন্ট কমিশনাল ৪ জন—বি. বি. থাম্বি, গৌতম চক্রবর্তী, কিরিটি সেনগুপ্ত, এ. কে. সাহা। এর পর কলকাতা ডি. সি. ১৪ জন। প্রত্যেক দুটি থানা পিছু একজন করে এ. সি.। তা ছাড়া প্রত্যেক থানাতে ও. সি. এবং একজন করে অ্যাডিশনাল ও. সি.। এত অফিসার আর কলকাতার মানুষের অবস্থাটা কি? এখানে মানুষ প্রাতঃভ্রমণে গিয়ে হারিয়ে যায়, এখানে স্কুলের ছেলে ফিরতি পথে হারিয়ে যায় এবং পরে তার মৃতদেহ শালিমার গো ডাউন থেকে উদ্ধার করা হয়। অন্যান্য বক্তারা বলেছেন, আমিও বলছি, এই কলকাতা শহরটা হয়ে গিয়েছে দি সিটি অব কিডন্যাপারস। এখানে একের পর এক অফিসারের সংখ্যা বাড়িয়ে মাথাভারী পুলিশ প্রশাসন তৈরি করা হচ্ছে আর সাধারণ মানুষ তাদের দৈনিক জীবনে নিরাপত্তা হারিয়ে ফেলছে। তাদের জীবন বিপর্য্যস্ত হয়ে যাচ্ছে। এরজন্য বুদ্ধদেববাবু, আমি আপনাকে অভিযুক্ত করছি। কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা দিয়েছেন কমিউনিটি পুলিশিং সার্ভিস করার জন্য। দুর্গাপুর, শিলিগুড়ি, আলিপুর, বোলপুর, সল্টলেকে তা করা হয়েছে। দুর্গাপুরে এক লক্ষ টাকা খরচ করেছেন, ৫টা গাড়ি দিয়েছেন। শিলিগুড়িতে ৮ লক্ষ টাকার মেশিন কিনেছেন, বাড়ি করেছেন, গাড়ি দিয়েছেন ৫টি। বোলপুরে ৫ লক্ষ টাকা খরচ করে কমপিউটার সহ অন্যান্য যন্ত্রপাতি এনেছেন, দুটি গাড়ি দিয়েছেন। আলিপুরে ১০ লক্ষ টাকা খরচ করে কমপিউটার এনেছেন, ৫টা গাড়ি দিয়েছেন। সল্ট লেকে ৮ লক্ষ টাকা খরচ করেছেন, ৫টা গাড়ি দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে বলবেন, এর একটাও কি চলছে? এই কমিউনিটি পুলিশিং সেন্টারগুলি চলছে না। কথা ছিল ১০০ ডায়াল করলে মানুষ মধ্যরাতে যদি হাসপাতালে যেতে চায় তাহলে পুলিশের গাড়ি চলে আসবে। কমপিউটার থেকে ঠিকানা নিয়ে মানুষের দোরগোড়ায় গাড়ি পৌছে যাবে। কেন্দ্রীয় সরকারের দেওয়া

*লক্ষ লক্ষ টাকা খরচ করেছেন, গাড়ি কিনেছেন কিন্তু সেই গাড়িগুলি করে অফিসাররা ঘুরে বেড়ায়। আর থানাগুলিতে সাবেকি আমলের সেই গাড়িগুলি ধুঁকে ধুঁকে চলছে।* কখনও চলতে গিয়ে ভেঙ্গে পড়ছে, কখনও চলতে গিয়ে পিছিয়ে পড়ছে। আজকে পুলিশ প্রশাসনের এই হাল আপনি তৈরি করেছেন। তারপর ন্যাশানাল ক্রাইম ব্যুরো—আপনি জানেন মন্ত্রী মহাশয়, সেখানে ৩০ হাজার ডাটা ক্রাশ করে গিয়েছে। তার কোনও ব্যাক আপ হয়নি। ৩০ হাজার আসামীর সমস্ত ডিটেলস—তাদের নাম, ঠিকানা, বাবার নাম, কোন থানাতে কবে কি ধারায় গ্রেপ্তার হয়েছিল, কোন আদালতে বিচার হয়েছিল, কোন জেলে সে ছিল ইত্যাদি নিয়ে ৩০ হাজার ডাটা ক্রাশ করে গিয়েছে তার কোনও ব্যাক আপ কলকাতা পুলিশ রাখেনি। তারপর ই. পি. বি. এক্স এনেছেন ২০ লক্ষ টাকা দিয়ে। সেটা চলছে না। লালবাজারে ১০০ নম্বরে ১৬টা লাইন, লজ্জার কথা স্যার, দুটি লাইন মাত্র কাজ করে। মানুষ লুট হয়ে যাচ্ছে, মানুষ খুন হয়ে যাচ্ছে। উত্তরপ্রদেশ থেকে পুলিশ এসে এখানকার দুবৃত্তদের ধরে নিয়ে যাচ্ছে। আপনি পুলিশ কমিশনারকে সাজিয়ে দিচ্ছেন, ডেপুটি কমিশনারকে সাজিয়ে দিচ্ছেন, জয়েন্ট পুলিশ কমিশনারকে সাজিয়ে দিচ্ছেন। আপনার ব্রভ্যারম্ভে লঘুক্রিয়া হচ্ছে। বাংলার মানুষ না পাচ্ছে নিরাপত্তা, কলকাতার মানুষ না শান্তিতে বসবাস করতে পারছে। তাই, আজকে শুধু মানুষ হারিয়েই যাচ্ছে, কোটি টাকার বিনিময়ে কখনও আবার তারা ফিরে আসছে। কোথায় বুদ্ধদেববাবু, আপনিতো বলেছিলেন, এস. বি. গাঙ্গুলি কোথায় আছে, ২ ঘন্টার মধ্যে তাকে নিয়ে আসব। আপনাদের মুখ্যমন্ত্রীতো বলেছিলেন যে, সে আছে তার আত্মীয়ের বাড়িতে। আজকে জবাবি ভাষণে বলবেন যে, কোন আত্মীয়ের বাড়িতে এস. বি. গাঙ্গুলি ছিলেন এবং কত কোটি টাকা দিয়ে তাকে ছাড়িয়ে আনা হয়েছে? এই বিস্তারিত তালিকা দিতে গেলে আমার সময় শেষ হয়ে যাবে। আমি সেজন্য তার মধ্যে যেতে চাচ্ছিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডি. ও. টি. ডাইরেক্টর অব টেলিফোনে ৩২ লক্ষ টাকা দিয়ে রেখেছেন লিঙ্ক করার জন্য ডিস্ট্রিক্ট হেডকোয়াটারে। বুদ্ধদেববাবু, আপনি জানেন যে ফোনটা বছরে ১০ মাস কাজ করেনা। বছরে দুই মাস কাজ করে এবং একটানা দুই মিনিট কাজ করলে মুখ থুবড়ে পড়ে। অথচ আপনি দিয়ে দিচ্ছেন। লক্ষ লক্ষ টাকা, কোটি কোটি টাকা বাজেটে বাড়িয়ে যাচ্ছেন। বাজেটে টাকা বাড়ছে, পুলিশে উচ্চপদস্থ কর্ণধার বাড়ছে, তাদের গাড়ি-বাড়ি হচ্ছে, তাদের সাজ-গোজে বাড়ছে। আমাদের মাননীয় সদস্য সুলতান আহমেদ বলছিলেন এবং আমরাও জানি যে, সল্ট লেকে গেলে দেখা যাবে লাইনের পর লাইন আই. পি. এস—অফিসারদের বাড়ি। কারোবাড়ি ৪০ হাজার টাকা ভাড়া, কারো বাড়ি ৫০ হাজার টাকা ভাড়া। আজকে কার কাছে বিচার চাইব? একজন ডেপুটি কমিশনার অব পুলিশ মিথ্যা পাশ নিয়ে ঘুরে এলেন। এটা কি ক্রাইম নয়? হ্যাড হি বীন অ্যারেস্টেড? তাকে কি গ্রেপ্তার করা হয়েছে? লক্ষ্মীকান্ত চ্যাটার্জিকে—বলুন সি. পি.

*এম-এর বন্ধুরা—ঘুষ নেবার অপরাধে গ্রেপ্তার করা হল। যে ঘুষ দিল সেই বেনী* ইঞ্জিনিয়ারিংয়ের মালিক, তাকে কেন গ্রেপ্তার করা হলনা? পুলিশমন্ত্রী মহাশয়, আপনি বলুন, যে ঘুষ দেয়, আর যে ঘুষ নেয়, ২ জনই আইনের চোখে সমান অপরাধী। তাহলে এখানে যিনি ঘুষ নিলেন তাকে গ্রেপ্তার করলেন, কিন্তু যিনি ঘুষ নিলেন তাকে গ্রেপ্তার করলেন না কেন? তার কারণ আমরা জানি। কারণ ঈদ্রিস আলীর মতো ঘটনা আবার হয়ে যাবে। আপনাদের মনে নেই? এতদিন তো আপনি মন্ত্রিত্বে আছেন। সাধারণ মানুষের কথা নয়। আপনাদেরই বিনোদ মেহেতাকে খুন করেছিল যে ঈদ্রিস আলী, তাকে যারা খুন করেছিল, তাদের কয়জনের জেল-জরিমানা হয়েছে, কয়জনকে শাস্তি দিতে পেরেছেন, সেটা আপনি বলুন? আজকে রসিদ খান, তাকে আপনারা বোমা বিস্ফোরণের জন্য গ্রেপ্তর করেছিলেন। কত বছর হয়ে গেছে। কবে তার বিচার হবে, কবে মানুষ দেখবে যে রসিদ খানকে আপনারা দায়রায় সোপর্দ করেছেন, তাকে জেল দিয়েছেন, তাকে জরিমানা করেছেন, তাকে ফাঁসি দিয়েছেন, বা যাবজ্জীবন দিচ্ছেন? আপনারা তা দেবেন না। কারণ আজকে আপনাদের মধ্যে দুর্নীতিতে ভরে গেছে। তার জন্য পুলিশ আজকে পেয়ে বসেছে। পুলিশ জানে আপনাদের দল আকণ্ঠ দুর্নীতিতে নিমজ্জিত। দুর্নীতির ঘা আপনাদের সারা গায়ে দগদগ করছে। আপনাদের গায়ে যখন দুর্নীতির ঘা দগদগ করছে তখন পুলিশ তো মজা লুঠবেই। পুলিশ তো বলবেই যে আমরা কি করব। লক্ষ্মীকান্ত চ্যাটার্জি যদি ঘুষ নেয় তাহলে আমাদের কিছু করার নেই। আপনি হুকুম দিন স্যার, আমরা গ্রেপ্তার করছি। সেজন্য দেখলাম যে ডি. ডি. ডি. সি'র অনুমতি নিয়ে সেই লক্ষ্মীবাবুকে গ্রেপ্তার করা হল। সাধারণ পুলিশ, থানার বিটের পুলিশ, তারা কিন্তু গ্রেপ্তার করতে পারল না। সেই থানার পুলিশের যাবার সাধ্য নেই। কারণ আলিমুদ্দিন স্ট্রিটে তাদের টিকি বাধা আছে। আলিমুদ্দিন স্ট্রিটে অনিল বিশ্বাসের সঙ্গে বেনী ইঞ্জিনিয়ারিংয়ের মালিকের ফোনে কথা হচ্ছে, শৈলেন দাসগুপ্তের সঙ্গে বেনী ইঞ্জিনিয়ারিংয়ের মালিকের সঙ্গে কথা হচ্ছে। কাজেই পশ্চিমবাংলায় একটার পর একটা কারখানা বন্ধ হবেনা তো কি কারখানা জন্মাবে? মালিকরা তো আপনাদের কিনে নিয়েছে। মালিকরা তো পুলিশকে কিনে নিয়েছে। আজকে সকাল বেলায় আপনি একটা প্রশ্নের উত্তর দিলেন। সুব্রত জিজ্ঞাসা করেছিল যে, পশ্চিমবাংলায় খুন, রাহাজানী, নারীর উপরে নির্যাতন, নারীর উপরে অত্যাচার বেড়েছে কিনা? আপনি বললেন যে, না, বাড়েনি। আপনার বলা উচিত ছিল যে, পৃথিবীতে অপরাধ বাড়ছে, আমাদের এখানেও বাড়ছে, আমরা চেষ্টা করছি। তাহলে আমরা বুঝতে পারতাম যে, আপনি সততার পরিচয় দিয়েছেন। কিন্তু তা না করে আপনি ডাহা অসত্য কথা বলে গেলেন। পশ্চিমবঙ্গের বিধানসভায় দাঁড়িয়ে আপনি বললেন যে, না, পশ্চিমবাংলায় নারীর উপরে নির্যাতন, নারীর উপরে অত্যাচার বাড়েনি, চুরি, ধর্ষণ কমে যাচ্ছে। এই ডাহা মিথ্যা দিয়ে ঝড় উঠলে বালির মধ্যে মুখ গুজে

নিজেকে বাঁচানো যায়, কিন্তু ঝড় থেকে বাঁচা যায়না। বুদ্ধদেববাবু, আপনাকে আবার বলছি যে, আপনার থানাগুলি অকর্মণ্য হয়ে গেছে। আপনার পুলিশ আপনাকে কিনে নিয়েছে। আপনার থানায় যদি কেউ নারী নির্যাতনের কোনও অভিযোগ নিয়ে যায় তাহলে তার সাথে সাথে পার্টির একজন লোক যাচ্ছে। তার সাথে সাথে ধনাঢ্য পরিবারের সেই লম্পট যুবকও দালাল একজন পাঠিয়ে দিচ্ছে। ধনাঢ্য পরিবারের সেই যুবকের নির্দেশে কালো টাকার বিনিময়ে আমাদের মা, বোনেদের ইজ্জৎ কিনে নেবার বিরুদ্ধে আজকে আপনার প্রশাসন আঙ্গুল তুলে কোনও কথা বলছেনা। আজকে আপনার প্রশাসন আইনের মাধ্যমে গ্রেপ্তার করছে না, তাই জঙ্গলের রাজত্ব হয়ে গেছে। এই পুলিশি ব্যবস্থা এমন পর্যায়ে নিয়ে গেছেন যা থেকে বাংলার মানুষ মুক্তি পেতে চায়। এখনও সময় আছে। এটা সমালোচনার উদ্দেশ্যে বলছি না, পশ্চিমবঙ্গের একজন দায়িত্বশীল নাগরিক হিসাবে রাজ্যে আইনের শাসন ফিরিয়ে নিয়ে আসুন। পশ্চিমবঙ্গে এমন দিন কোনওদিন ছিলনা, মানুষ প্রাতঃভ্রমণে বেরিয়ে কিডন্যাপড হয়ে যায়। এখন কিডন্যাপড হয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গে এমন দিন কোনদিন ছিল না, ময়দানে অনুশীলন করতে গিয়ে মহিলারা নিগ্রিহিতা হবেন, লাঞ্ছিতা হবেন। এখন সেটাই হচ্ছে। বাংলার মেয়েরা এর জবাব চান। আপনার শত্রুতা করে নয়, গঠনমূলক সমালোচনা করেই বলছি, পুলিশ খাতে টাকা বাড়ান, কিন্তু আইনের শাসন কায়েম করুন।

[5-00 – 5-10 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ২১ নং অভিযাচনে যে দাবি উত্থাপন করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করছি। আমাদের বিরোধী বন্ধু পঙ্কজবাবু কিছুক্ষণ আগে জ্বালাময়ী বক্তৃতা দিলেন, কিন্তু তিনি কোন দলের হয়ে বক্তৃতা দিলেন সেটা বোঝা গেল না। রাজনীতিক গিরগিটির মতো বক্তৃতা দিয়েছেন তিনি। কাজেই তাঁর অবস্থানটা যদি তিনি ক্লিয়ার করেন ভাল হয়। আসলে এই দুমুখী চরিত্রের জন্যই আমাদের পশ্চিমবঙ্গে আজকে আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়েছে সেটা অস্বীকার করা যায় না। এটা ভেঙ্গে পড়ার জন্য তৃণমূল এবং বি. জে. পি. দায়ী সেটা অস্বীকার করতে পারেন না। আমরা যদি তুলনা করে দেখি তাহলে কিন্তু পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা অন্যান্য রাজ্য থেকে অনেক উন্নত এটা দাবি করতে পারি। ১৯৯৭ সলে এন. সি. আর. বি. যে তথ্য দিয়েছে তাতে দেখছি, যেখানে মহারাষ্ট্রে অপরাধের সংখ্যা ১৩ পারসেন্ট, গুজরাট মধ্যপ্রদেশে ১১ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গে অপরাধের সংখ্যা মাত্র ৩ পারসেন্ট। উত্তরপ্রদেশে প্রতি ঘন্টায় একজন করে খুন হন, প্রতিদিন সেখানে ৪ জন করে নারী ধর্ষিতা হন। এই যখন অবস্থা, তার তুলনায় পশ্চিমবঙ্গের সঙ্গে আমরা তুলনা করবোই। তুলনামূলকভাবে

পশ্চিমবঙ্গের অবস্থা অনেক ভাল। সেদিক থেকে ভারতবর্ষের সঙ্গে তুলনা করলে আমরা শান্তির মরুদ্যানে বাস করছি। আজকে ভারতবর্ষে আফগানিস্থান, পাকিস্তান এবং বিভিন্ন অঞ্চলের মৌলবাদি শক্তিগুলি ব্যাপকভাবে অনুপ্রবেশের মাধ্যমে শান্তি বিঘ্নিত করবার জন্য চক্রান্ত করছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গে শান্তিশৃঙ্খলা রক্ষার জন্য স্বরাষ্ট্রমন্ত্রী যথেষ্ট চেষ্টা করছেন। এই সঙ্গে আরও বলব, আমাদের সল্টলেকে আর. এ. এফ.-এর তিনটি কোম্পানি গঠন করবার কথা ভাবছেন তাকে সমর্থন করে বলছি, আমার পিংলা কেন্দ্রে তৃণমূল কংগ্রেসের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা সেখানে দিনের পর দিন ফ্যাসিস্ট শাসন চালু করেছে, ঘরবাড়ি ভাঙছে, জোর করে চাঁদা আদায় করছে। আজকেই খবর বেরিয়েছে, তৃণমূল-বি. জে. পি. এবং পরোক্ষভাবে কংগ্রেস—ওরা আমাদের পিংলা পঞ্চায়েত সমিতির সহ-সভাপতি কৃপাসিন্ধু চন্দ্রকে মারধোর করেছে। তার জন্য আজ সেখানে যান-বাহন বন্ধ হয়ে গেছে। এই অবস্থা যাতে নিয়ন্ত্রণ করা যায় সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র আরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় ১৯৯৯-২০০০ সালের জন্য ২১ নং অভিযাচনে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব রেখেছেন, আমি তার সম্পূর্ণভাবে বিরোধিতা করছি এবং আমার এবং আমার দলের আনা ছাঁটাই প্রস্তাবগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। একটা সিনেমা এসেছিল, বুদ্ধদেববাবু বোধ হয় জানেন, নাম ছিল তার 'অতল জলের আহ্বান'। আমরা জানি বুদ্ধদেববাবুর বাজেট বক্তৃতা, বুদ্ধদেববাবুর কার্য্যকলাপ এবং বুদ্ধদেববাবুর এই বছরে পর পর ভুলে ভরা সমস্ত কথাবার্তা এবং তারপরই ক্ষমা চাওয়া। উনি মিনিস্টার অফ হোম না মিনিস্টার অফ অ্যাপলজিস সেটা ঠিক করবেন আপনারাই। বুদ্ধদেববাবুকে ৩৭ মাস পরে হয়ত এই গানটাই গাইতে হবে "ভুল সবই ভুল, এই জীবনের পাতায় পাতায় যা লেখা, সবই ভুল'। বুদ্ধদেববাবু কি কি ভুল করেছেন? বুদ্ধদেববাবু বললেন, ইডেনে পুলিশ লাঠি চালায়নি, লাঠি না চালিয়ে মাঠ ফাঁকা করেছে। আমি প্রতিদিন মাঠে ছিলাম এবং সেই দিন সপরিবারে মাঠে ছিলাম। বুদ্ধদেববাবু ছিলেন কিনা জানিনা, পরের দিন কাগজে ছবিগুলি দেখে তিনি বললেন বোধ হয় যা বলেছিলাম তা বলা ঠিক হয়নি, ইত্যাদি ইত্যাদি। সেই তদন্ত এবং তাদের সাজা দেওয়ার ব্যাপারে আপনি কতটা কি বন্দোবস্ত করেছেন বলবেন। এত বড় একটা কলঙ্ক জনক ঘটনা ঘটে গেল, টেষ্ট ম্যাচ বন্ধ হয়ে যেতে বসেছিল, আমাদের মুখে চুনকালি মাখানোর বন্দোবস্ত করা হয়েছিল। সেখানে আমি দেখেছি আমার সামনে একটা অবাঙালি কাপেল বসেছিল, আমি নিচে নেমে দেখি যে কি ভাবে তাকে নক্কার জনক ভাবে পুলিশ তাকে লাথি মারছে, লাঠি নয় লাথি মারছে। শিক্ষিত টাই পরা অবাঙালি, তার স্ত্রী পাশে দাঁড়িয়েছিল। তারপর আপনি কি বললেন যেখানে অ্যাবডাকশন যেখানে কিডন্যাপিং?

আমাদের প্রতি মুহূর্তে আমাদের হয়ত নয়—এখানে আমরা যারা রয়েছি তাদের মায়েদের, তাদের স্ত্রীদের ভাবিয়ে তুলেছে, অর্থ যাদের রয়েছে তাদের হয়ত আরও বেশি। আপনি বললেন মাত্র কয়েক ঘন্টার ব্যাপার তুড়ি মেরে। তারপর সেই ভুল, সবই ভুল এই জীবনের পাতায় পাতায়। সেই ভুল সত্যব্রত গাঙ্গুলি। আবার আপনি স্বীকার করলেন, আপনি সত্যব্রত গাঙ্গুলির বাড়িতে গেলেন। আপনি বলুন সত্যব্রত গাঙ্গুলির ব্যাপারে বাংলার সাড়ে সাত কোটি মানুষের সামনে আপনি কি রেখেছেন? আপনি এড়িয়ে যাবেন না, আমি জানি আপনি এড়িয়ে যান, বার বার এড়িয়ে যান, বাইপাস করে যান, জ্যোতিবাবুর কায়দাটা আপনি ধরেছেন। যাই হোক তারপর কি হল? এই যদি আপনার ইনফরমেশান হয় বুদ্ধদেববাবু, এই ইনফরমেশান মানে—আমি আপনাকে উপহাস পরিহাস করছি না, আপনাকে কটাক্ষ করছি না আমি অন্তরের যন্ত্রণার অন্তরস্থল থেকে বলছি—এই ইনফরমেশনের উপর দাঁড়িয়ে বাংলার পুলিশ বাহিনী, এই ইনফরমেশনের উপর দাঁড়িয়ে বাংলার সাড়ে সাত কোটি মানুষ ভরসা করে তার এই বাজেটকে সমর্থন করা যায়? আপনি বললেন সংগ্রাম ঘোষ সংগ্রাম করতে করতে নিহত। সংগ্রাম ঘোষ নিহত নয়, বেঁচে রয়েছে। আপনি মিনিস্টার অফ এপলজিস, আপনি হাউসে দাঁড়িয়ে ক্ষমা চাইলেন। আর কতবার এই রকম ক্ষমা চাইবেন? আর আপনার এই ভুলের জন্য কত মাশুল আমাদের গুনতে হবে, বাংলার সাড়ে সাত কোটি মানুষকে গুনতে হবে আপনি বলবেন। আপনার এই ক্ষমা চাওয়াতে আপনি আত্মসন্তুষ্টিতে ভুগতে পারেন, স্পিকার সাহেব খুশি হতে পারেন, আপনার ক্ষমা চাওয়ার জন্য আপনি হয়ত ওকালতি করতে পারেন কিন্তু আপনার এই ক্ষমা চাওয়ার সঙ্গে বাংলার সাড়ে সাত কোটি মানুষের নিরাপত্তার প্রশ্ন জড়িয়ে রয়েছে। কোথায় সেই নিরাপত্তা আপনি ঠেলে দিয়েছেন একবারও কি ভেবে দেখেছেন? এই বাজেটকে কি সমর্থন করা যায়? অধ্যাপক সৌগত রায় সঠিক কথা বলেছেন, আপনার ৮৬৪ কোটি টাকার বাজেট, তার মধ্যে ৮৬২ কোটি টাকা নন-প্ল্যানে। বাকি টাকা দিয়ে যানবাহন ক্রয়, বাহিনী সমূহের ব্যবহারের জন্য অত্যাবশ্যকীয় সাজ-সরঞ্জাম সংগ্রহ, নব নির্মিত বিভিন্ন ইউনিট, সেই সাথে পুলিশ কর্মিগণের স্থান সংকুলানের জন্য ভবন নির্মাণ, অধিগ্রহণ। এই ২ কোটি টাকা দিয়ে হবে? আপনি ম্যাচিং গ্রান্ট দিতে পারছেন না, ফিনান্স কমিশনের টাকা এসে পড়ে রয়েছে, আপনি ম্যাচিং গ্রান্ট দিতে পারছেন না, আপনি হাউসিং দেননি কলিকাতা এবং বাংলার পুলিশদের। আপনি নিজের সম্পদ রাখতে পারছেন না। আমাদের আপনাদের বাড়ি লুট হচ্ছে না, পুলিশ তাদের নিজেদের ব্যারাক রাখতে পারছে না।

[5-10 – 5-20 p.m.]

পুলিশ হেস্টিংস ও. সি'র মিডল রোডে যে বাড়ি, সেই বাড়ি ল্যাণ্ড অ্যাকুইজিশন

কালেক্টর, তাঁর সমস্ত অফিসাররা সেই বাড়ি প্রোমোটরকে দিয়ে দিয়েছে। আবার পাশের বাড়ি গ্যারাজ সমেত কেস চলছে। আপনি ও. সি'র বাড়ি রাখতে পারছেন না। পাশের গ্যারাজ চলে যাচ্ছে, প্রোমোটররা নিয়ে নিচ্ছে। কি শক্তিশালী প্রোমোটররা বলুন বুদ্ধবাবু, আপনার রাজত্বে? আপনি হেড কোয়ার্টার (গার্ড)'এর যে অফিস আছে ব্রাবোর্ণ রোডে, সেটা রাখতে পারেননি। আপনি অধিগ্রহণ বলছেন। বড়বড় কথা বলছেন। এর পরে আসুন অনুপ্রবেশকারীর ব্যাপারে। অনুপ্রবেশকারীরা যাতে ভারতীয় নাগরিকত্ব না পেতে পারে—আমি 'নবদিশা'কে তারিফ করি। কিন্তু পাশাপাশি আমি বলতে চাই যে, 'নবদিশা'কে আপনি যে কার্ড দিচ্ছেন, দেওয়াটা বন্ধ করুন। ওদের খাওয়ান, পরান, ওষুধ দিন। তারা বেশীরভাগই হচ্ছে বাংলাদেশী। পুলিশের এই কার্ড নিয়ে তারা নাগরিকত্ব পেয়ে যাবে। আপনি আটকাবেন কোনখানে? আপনাকে বুড়ো আঙুল দেখিয়ে তারা নাগরিকত্ব পাবে। আজকে ৩৭ মাস পরে বিমানবাবু আপনাকে দিয়েছিলেন, সেই বিমানবাবুর ২১ জনের মৃত্যুর তালিকা। '৯৬ সালের পর গত আগস্ট মাসে—প্রতিবার ৩১শে আগষ্ট আপনাদের বেরোয়—আমার পত্রিকা নয়, গণশক্তিতে বেরিয়েছে—আড়াইশো'র ওপর সি. পি. এম খুন। আপনি আগে তাদের রক্ষা করুন। আমাদের রক্ষা করতে হবে না। আপনি আপনার জ্যাঠ্যা মহাশয়ের মৃত্যুর পর্যন্ত কিনারা করতে পারেন নি। আমি গতবার এখানে বলেছি, '৯৭ সালের ঘটনা। একজন মহিলার কণ্ঠস্বর কানে এল। একজন মহিলা বিধায়ক বললেন, 'আবার মণীষা।' 'আবার সুশীল চৌধুরি।' সুশীল চৌধুরি যদি তাঁর পিতা হতেন, সেই মহিলা বিধায়িকা এই কথা বলতে পারতেন না। মণীষা মুখার্জির মা হলে, মণীষা মুখার্জি যদি তাঁর কন্যা হতেন, এই কথা তিনি বলতে পারতেন না। আপনি আপনার জ্যাঠা মহাশয়ের খুনের কিনারা করতে পারেননি, আর আলিমুদ্দিন স্ট্রিটের ডার্লিং মণীষা মুখার্জিরও কিনারা হয়নি। কলকাতার পুলিশ এর আগে ঐ বৃদ্ধ গোপাল ব্যানার্জিকে ধরেছিল। তারপর বলে যে, না, আমাদের ভুল হয়েছে। লজ্জা করে না আপনাদের? আপনি পুলিশমন্ত্রী হিসাবে সাংবাদিকদের বলেছিলেন, একবার নয়, দু'বার নয়, তিনবার আপনি মন্ত্রী হবার পাঁচ দিনের মধ্যে। আপনার কলকাতার পুলিশ জানেনা যে মহরমের মিছিলে মাউন্টেড পুলিশ পাঠাতে নেই। আপনার কলকাতার পুলিশ জানেনা যে বইমেলা বা ইডেনে লাঠি চালাতে নেই। আপনি বলেছেন একবার—হাসিনা এবং জ্যোতিবাবু বইমেলায়। তার আগে আপনি বললেন, গোটা ঘটনার তদন্ত করাচ্ছেন ডিসি, ডিডি-কে দিয়ে। দু'জন সাংবাদিককে একজন ডিসি নক্কারজনকভাবে বাজপেয়ীর মিটিংয়ে কলার ধরে মারল। কোন অধিকার দেওয়া হয়েছে পুলিশকে সাংবাদিকদের কলার ধরে মারার, আর কলার যে স্টেরাইল জোন? পাঁচশো মিটার দূরে স্টেরাইল জোন যেখান দিয়ে বাস এবং মিনিবাস চলছে? দু'জন সাংবাদিক, যাঁদের চেনেন, যাঁদের জানেন, যাঁদের আউট অফ ভেনজিয়াম্স মারা হল। আপনি একদিকে তথ্যমন্ত্রী। তাঁদেরকে

ডেকে, তাঁদের কাছ থেকে না শুনে অন ইওর ওন বলে দিলেন যে, ওঁদের কাছে কার্ড ছিল না, ওঁদের কাছে পাশ ছিল না এটসেটরা এটসেটরা। পরবর্তীকালে আপনি আবার এনকোয়ারি করতে দিলেন। আপনার এই যে দ্বৈত সত্ত্বা—একবার পুলিশমন্ত্রী হিসাবে, আর একবার ইনফর্মেশন অ্যাণ্ড কালচারাল মিনিস্টার হিসাবে—আপনি কি জানেন, এই যে বেহালার ঘটনা, এটা আপনাকে বলতে হবে, এই যে পচা গলা শব, চারধারে যে মৃতদেহ, এরসঙ্গে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কর্মিরা জড়িত কিনা? আপনাকে এখানে দাঁড়িয়ে বলতে হবে। আপনাকে বলতে হবে, ঐ ঘটনার সঙ্গে কারা জড়িত? মন্দির বাজারে ৭০ বছরের বৃদ্ধার খুনের ব্যাপারে আপনার দলের একজন এম. এল. এ. জড়িত। তাঁর নেতৃত্বে এটা হয়েছে। আপনাকে দাঁড়িয়ে বলতে হবে, এই ঘটনা সত্য, না মিথ্যা? আপনাকে বলতে হবে। আপনি এড়িয়ে যেতে পারবেন না। আপনি বারে বারে এড়িয়ে যান। আপনার এই সমস্ত কিছু পুলিশকে দিয়ে, অসৎ পুলিশকে দিয়ে—নিশ্চয়ই সকলে নয়—আই. পি. এস. এবং নন-আই. পি. এস. তাদের দিয়ে আপনাকে কাজ করাতে হবে। এস. পি., সেই ভিখারী পাশোয়ান খ্যাত, যে পাশ ইস্যু করতে পারে? থ্রু আউট ইণ্ডিয়া করছে যে পুলিশ, আজকের দিন পর্যন্ত তাকে গ্রেপ্তার করা হয়নি কেন? কোনও কেস স্টার্ট করা হয়নি কেন? আজ পর্যন্ত কোনও স্টেট কেস আপনি স্টার্ট করেননি। সে কোনও পাশ ইস্যুও করতে পারে না। সেখানে আপনাদের সব হাত করে বসিয়ে দিয়েছেন প্লাস ফ্যামিলি অল ইণ্ডিয়া। এই সমস্ত পুলিশ অফিসারদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন? তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন; কোনও ব্যবস্থাই তাদের বিরুদ্ধে নেননি। আপনি থানা গঠনের কথা বলেছেন, কিন্তু কোনও ক্যাবিনেট এই থানা গঠনের ক্ষেত্রে হয়নি। আজকে রেল ডাকাতিতে আমাদের রাজ্য সব রাজ্যকে ছাড়িয়ে যাচ্ছে। যেখানে হাওড়ার জি আর পি এরিয়া ১৭৫০ কি.মি, সেখানে মধ্যপ্রদেশের গোটা রেলপথটাই ১৭৫০ কি. মি. অথচ হাওড়া জি. আর. পি এরিয়াকে যে বাই ফারকেশন করার কথা ছিল সেটা কতদিন ধরে পড়ে রয়েছে, তার কোনও বন্দোবস্ত করেননি। কম্পারেটিভ ফিগার of heinous crime for the years 96-97 and 98 in the state of West Bengal. Eastern Railway. এই যে রেল ডাকাতি হচ্ছে তাদের একজনকে আপনারা অ্যারেস্ট করতে পেরেছেন? হিনিয়াস রেল ক্রাইম বেড়ে চলেছে অথচ একটাকেও আপনারা অ্যারেস্ট করতে পারছেন না। গত দশ দিনে দিনের বেলাতেই ৬টা ডাকাতি হয়ে গেল পুলিশ কোনও বন্দোবস্ত করতে পারল না। এর কোনও কিনারা খুঁজে পাচ্ছে না। বেহালাতে অনাদি মুখার্জি, অশোক নগরে কালীপদ সরকার এবং মানব সাহার যে খুন হল তার কিনারা কিছু হল না। আপনারা বেণী ইঞ্জিনিয়ারিংয়ের লক্ষ্মী চ্যাটার্জিকে সিংহানীয়ার কাছ থেকে টাকা নেওয়ার জন্যে অ্যারেস্ট করলেন। কিন্তু প্রকারান্তরে এর পেছনে বহু বড় কর্তা আলিমুদ্দিন স্ট্রীটের জড়িত আছেন

এবং মন্ত্রী রয়েছেন। তার প্রমাণ হিসাবে টেপ এবং সেলুলারে সব ধরা আছে। ধরলে তো তাদেরকেও ধরতে হয়, কিন্তু তাদেরকে কোনও অ্যারেস্ট করা হল না। এই ব্যাপারে তো আপনি কোনও ব্যবস্থা নিচ্ছেন না। আজকে আপনাদের দলের থেকেই তো বহু বার বহু জায়গায় এই পুলিশি অপদার্থতার কথা বলেছেন। এই কথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় পুলিশমন্ত্রী যে ৮৬৪,৩৬,৭৫,০০০ টাকার যে ব্যয়বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমাদের বিরোধীদলের আনীত কাট মোশনের বিরোধিতা করছি। স্যার, আপনি জানেন যে, এবং এটা সত্যি যে শুধু আমাদের দেশে কেন, সারা দুনিয়াতে পুলিশের কাজ এবং ধরন, পুলিশ যেভাবে কাজ করে তা নিয়ে সমালোচনা হয়ে থাকে। পুলিশের কাজ নিয়ে সমালোচনা শুধু আমাদের রাজ্যের নয় সারা দেশ জুড়ে হয়ে আসছে। পুলিশকে রি-অ্যাকটিভ করতে গেলে একটা বিরাট পরিবর্তন করার দরকার। দীর্ঘদিন ধরেই পুলিশের বিরুদ্ধে একটা বীতশ্রদ্ধ মানসিকতা মানুষের গড়ে উঠেছে। এই পুলিশ কাঠামো ঔপনিবেশিকতার যুগে তৈরি হয়েছিল। সেই দুশো বছরের কাঠামোকে আমূল পরিবর্তন করা একদিনে সম্ভব নয়। তবুও পুলিশের আচার আচরণ খানিকটা আমরা পরিবর্তন করতে সক্ষম হয়েছি। আমরা লক্ষ্য করছি ১৯৮৭ সাল থেকে ১৯৯৯ সাল, এই দীর্ঘ ১৩ বছরে এই প্রথম পুলিশ বাজেট অধিবেশনে কোনও বিরোধীপক্ষের তাপ-উত্তাপ নেই। আমার যা মনে হচ্ছে এর থেকে যে, বিরোধীদলের বন্ধুরা এই বাজেটটা পাস করাতে বদ্ধ পরিকর। এমন কি তারা যে কাটমোশন এনেছেন সেগুলোও উইথড্র করে নেবেন। এবং এর থেকেই প্রমাণিত যে পুলিশ দীর্ঘ ২২ বছরে অত্যন্ত সাহসিকতার সঙ্গে কাজ করেছে এবং তার যোগ্যতা সে অর্জন করেছে। সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে আমাদের এই রাজ্যের পুলিশ যথেষ্ট সাহসিকতার সঙ্গে কাজ করে আসছে এবং সুনাম অর্জন করেছে। মাননীয় প্রবীণ সদস্য সৌগতবাবু কয়েকটি পয়েন্ট উত্থাপন করেছেন আর বাকীদের বক্তৃতা একেবারে জলো বলে মনে হল। তবে সৌগতবাবু তো শিক্ষক লোক, তাঁর মানসিকতা একটু অন্যরকম হওয়া উচিত ছিল। তিনি কেন যে বললেন এই পুলিশ বাজেটের কয়েক কোটি টাকা ছাড়া সবটাই নন্ প্ল্যান এক্সপেণ্ডিচারে রয়েছে একথাটা বুঝতে পারলাম না।

[5-20 – 5-30 p.m.]

কি ভাবে সৌগতবাবু এই পুলিশ বাজেটকে পরিকল্পনা বহির্ভূত ব্যয় বলে উল্লেখ করলেন? জনসংখ্যা বাড়ছে, রাজ্যে অপরাধের ধরণ ধারণও পাল্টাচ্ছে, অপরাধীরা উন্নত টেকনোলজিকে ব্যবহার করছে। তাই সাফল্যের সাথে পুলিশকে কাজ করতে হলে পুলিশের টেকনোলজিকে উন্নত করতে হবে, মডার্ন টেকনোলজিকে ব্যবহার করতে হবে, ফ্যাক্স

কমিপিউটার আধুনিক সরঞ্জাম ব্যবহার করতে যে খরচ করা দরকার, তা করতে হবে। খরচ সংকুলান করে লাভ হবে না, এই খরচটা করা দরকার। এটা প্রোডাকটিভ, এটা নন-প্রোডাকটিভ নয়। এর থেকে সাফল্য পাওয়া যাচ্ছে, এই সব খরচটাই নন প্ল্যান এক্সপেণ্ডিচার? আপনি দ্বিতীয় পয়েন্টে বলেছেন, মার্ডার এর সংখ্যা বাড়ছে—কেন? কোথা থেকে এই পরিসংখ্যানটা পেলেন? স্যার, আপনি জানেন এই মুহূর্তে সারা ভারতবর্ষে সংগঠিত হিংসাত্মক অপরাধের ঘটনা যা ঘটেছে পশ্চিমবাংলায় এটা ঘটেছে মাত্র ৩ শতাংশ। এখানে আমি ৩টি কংগ্রেসি রাজ্যের ঘটনার কথা বলি। একটা হচ্ছে দিল্লির অপরাধ এখন কত শতাংশয় দাঁড়িয়েছে—এটা হচ্ছে ১৮.৫১ শতাংশয়। রাজস্থানে ১১ শতাংশ, মধ্যপ্রদেশে ১১ শতাংশ, পশ্চিমবাংলায় ৩ শতাংশ। এটা হচ্ছে ন্যাশনাল ক্রাইম রেকর্ডস ব্যুরোর তথ্য। তথ্যর ভুল থাকলে চ্যালেঞ্জ করুন। আপনি আরও দু-একটা পয়েন্ট বলে গিয়েছেন, মার্চ ৯৯তে রাজ্য সভায় প্রশ্নোত্তরের সময় স্বরাষ্ট্রমন্ত্রী এল. কে. আদবানী একটি পরিসংখ্যান দিয়েছেন—দিল্লিতে ৬৪৯, মোম্বাইতে ৩৫১, কলকাতায় ৮০টি খুনের ঘটনা ঘটেছে—এই যে সংখ্যাটা এটা বাড়ল না কমল? এই তথ্য কোথা থেকে সংগ্রহ করছেন? আপনার মত একজন দায়িত্বশীল সদস্য হিসাবে এই ধরণের পরিসংখ্যান দেবেন না, হাউসকে মিসলিড করবেন না। আপনি বললেন, এস. বি. গাঙ্গুলির কিডন্যাপের ঘটনা পুলিশ কিছু করতে পারল না। কোথায় কিভাবে এই ঘটনা ঘটেছে, কোথায় সে চলে গিয়েছিল, কোথা থেকেই বা সে চলে এল, কিভাবে এটা ঘটল, কেউ বলতে পারল না, অতএব পুলিশ অযোগ্য অর্কমণ্য হয়ে গেল এটা ঠিক নয়। কেউ যদি হঠাৎ নিখোঁজ হয়, আবার যদি সে নিজেই ফিরে আসে, সেই ঘটনায় পুলিশ কি করবে। এর প্রকৃত তথ্য জানতে হলে পুলিশ নয়, তাকেই জিজ্ঞাসা করতে হবে, তিনিই এটা ভাল বলতে পারবেন। এক্ষেত্রে পুলিশের অযোগ্যতা প্রমাণ হয়না। এছাড়া বাজেট সম্পর্কে কতকগুলি ভুল তথ্য উদ্ধৃত করেছেন। সারা দেশের আর্থ সামাজিক পরিস্থিতির মূল্যায়ণে, উপলব্ধির স্থূলতার কারণে তাঁরা আইনশৃঙ্খলা রক্ষায় সরকারি উদ্যোগের প্রকৃত মূল্যায়ণে ব্যর্থ হয়েছে। এটা কোনও কারণ নয়। আপনি বলছেন মূলতঃ ক্রাইম হচ্ছে একটা সাইকোলজিক্যাল ব্যাপার, অপরাধ একটা মনস্তত্ত্বের ব্যাপার। এখানে আপনি আমেরিকার একটা উদাহরণ দিয়েছেন, আর্থ সামাজিক ব্যবস্থায় উন্নত হওয়া সত্ত্বেও অপরাধ বাড়ছে। আপনি আমেরিকার সম্পর্কে যে তথ্য জানেন না তা হল, আমেরিকার মূল্যমান বাড়ছে, বেকারীর সংখ্যা বাড়ছে, তারা সমাজ কল্যাণ প্রকল্পগুলিকে ছাঁটাই করছে, শ্রমিকদের অবসরকালীন সুযোগ সুবিধা কেড়ে নেওয়া হচ্ছে। ভোগবাদে বিশ্বাসী এই কালচার সংস্কৃতি বাড়ছে, উচ্চ শিক্ষার ক্ষেত্র থেকে ভর্তুকি তুলে নেওয়া হচ্ছে। আমেরিকার আর্থিক দিক থেকে উন্নত বলে তারা দাবি করে, গোটা পৃথিবীকে লুঠ করে খাওয়ার সুযোগ ওদের আছে। যুদ্ধ লাগিয়ে দিয়ে অস্ত্রশস্ত্র বিক্রি করার সুযোগ তাদের আছে। যদি এই অবস্থা না চলত

তাহলে তাদের অর্থনৈতিক অবস্থা পঙ্গু হয়ে যেত, দুর্বল হয়ে যেত, তবুও সেখানে বিশেষ সংখ্যায় দারিদ্র্য, অসাম্য আছে। তাই এক্ষেত্রে আমেরিকার সঙ্গে তুলনা করে আপনি যেটা বলতে চেয়েছেন তা যুক্তিপূর্ণ হল না। অ্যাকচুয়ালি ভারতবর্ষের আর্থ সামাজিক অবস্থার মূল্যায়ণে এই সরকার আইনশৃঙ্খলা রক্ষার স্বার্থে যে ধরনের ব্যবস্থা নিচ্ছেন সেটা যদি মূল্যায়ণ করতে পারতেন তাহলে রাজ্যে হিংসা, অন্যান্য অপরাধমূলক কাজ-এর বৃদ্ধি হচ্ছে বলতেন না।

আজকের ভারতবর্ষ হল অভাবনীয় সম্পদ ও নিদারুন দারিদ্রের এক অদ্ভুত প্রতিচ্ছবি। সম্পদশালী শ্রেণীর নির্লজ্জ পেশী প্রদর্শনী, বহুজাতিক সংস্থা ও বৃহৎ শিল্পগোষ্ঠীর বৈদ্যুতিক প্রচার মাধ্যমে বল্গাহীন প্রচার, একই সাথে চলচ্চিত্রে যৌনতা, হিংসা ও ভোগবাদের লাস্যময় হাতছানির লীলাভূমি। সমাজবন্ধনকে শক্তিশালী করার জন্য প্রয়োজনীয় সমস্ত অসামাজিক মূল্যবোধ যখন সারা দেশ জুড়ে ক্রমাগত শিথিল হচ্ছে, রাজনীতির ভয়ঙ্কর দুবৃত্তায়ন যখন বাড়ছে, অর্থনৈতিক অপরাধের সংক্রমনে যখন রাষ্ট্রের সর্বোচ্চস্তর আক্রান্ত, সারা দেশের পুলিশ প্রশাসন এমনকি সামরিক বিভাগে যখন মৌলবাদ দুর্নীতি, সাম্প্রদায়িকতার বিষাক্ত নখের আঁচড় বসাচ্ছে, সেই অবস্থার প্রেক্ষাপটে এবং দেশের বৃহৎ রাজ্য ও নগরীগুলির হালফিল হিংসা অপরাধ, শাস্তি সাফল্যের পরিসংখ্যানের তুলনামূলক বিশ্লেষণ, যদি এ রাজ্যের পুলিশ প্রশাসনের ব্যর্থতা তুলে ধরত, তবে সেটা শিক্ষনীয় হত। ১৯৯৭ সালের ন্যাশনাল ক্রাইম রেকর্ডস ব্যুরো থেকে পাওয়া তথ্য অনুযায়ী হিংসাজনিত অপরাধের ক্ষেত্রে এ রাজ্যের ভাগ মোট অপরাধের মাত্র ৩ পারসেন্ট। যেখানে মধ্যপ্রদেশে ১১ পারসেন্ট, রাজস্থান ১১ পারসেন্ট, অন্ধ্র ও উত্তরপ্রদেশে ৯ পারসেন্ট, মহারাষ্ট্রে ১৩ পারসেন্ট। আবার নগর হিসাবে মোট অপরাধমূলক ঘটনার ৬.৮৬ পারসেন্ট হচ্ছে কলকাতায়, ১৫.৫ শতাংশ মুম্বাইতে, ১৮.৫১ শতাংশ দিল্লিতে এবং ১৬.২ শতাংশ ব্যাঙ্গালোরে। তবুও আত্মপ্রসাদ লাভ করার প্রশ্ন নয়, আরও উন্নতির প্রয়াস আমাদের চালাতে হবে। প্রয়োজন মানুষের সহযোগিতা ও সমর্থনের। আর এখানেই সমস্যা। কারণ এ রাজ্যে রয়েছে ১১৪ বছরের পুরনো আত্মদ্বন্দে জীর্ণ, শীর্ণ নেতৃত্বহীন ক্ষয়িষ্ণু একটি দল যার নাম কংগ্রেস। তার আত্মজ তৃণমূল, যার দোশর দেশের সর্ববৃহৎ সংগঠিত এক সাম্প্রদায়িক শক্তি। যাদের মিলিত নেতৃত্বে পরিচালিত হচ্ছে রাজ্যের অনেকগুলি জেলায় বিশেষ করে মেদিনীপুর, বাঁকুড়া, হুগলি, উত্তর ২৪ পরগনার বিস্তৃত অংশে, হিংসা, খুন, লুঠ, ধর্ষণ ও নানান অপরাধের অভিযান। পশ্চিমবাংলা এর বিরুদ্ধে রুখে দাঁড়াবেই। তাই আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মিঃ স্পিকার স্যার, আজকে মাননীয় পুলিশমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে

কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন যে, এই বিধানসভায় জ্যোতিবাবু যতদিন পুলিশমন্ত্রী ছিলেন তখন বাজেট বক্তৃতা শোনার জন্য হাউসের গ্যালারিতে মানুষ বোঝাই হয়ে থাকত। দলে দলে মানুষ আলোচনা শুনতে আসত, আর আজকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর পরিবর্তে বুদ্ধদেববাবু যখন পুলিশমন্ত্রী হলেন তখন থেকেই এই দপ্তরে চরম দুরবস্থা। তিনি নিজেই জানেন যে, জনসাধারণের মধ্যে এই পুলিশ বিভাগ সম্বন্ধে এত হতাশা —তার আর আলোচনা শুনতে চাইনা। এই রাজ্যে আইন-শৃঙ্খলা বলে কিছুই নেই। এটা শুধু আমাদের কথা নয়, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বৃদ্ধ বয়সে একটা বিতর্কের গান মাঝে মাঝেই গেয়েছেন, তিনি একবার বলেছেন, আমাদের গোয়েন্দা দপ্তরে দক্ষতার অভাব আছে, তাই এখানে নানা রকমের কাজ হচ্ছে। আপনার গোয়েন্দা দপ্তরের ব্যর্থতার জন্য আজকে উত্তরপ্রদেশের পুলিশকে, পাঞ্জাবের পুলিশকে এখানে এসে কাজ করতে হচ্ছে। আজ দুর্ভাগ্যজনক বিষয় হচ্ছে, সমাজবিরোধীদের সঙ্গে রাজনৈতিক দলের, পুলিশের সঙ্গে সমাজবিরোধীদের যোগাযোগ আছে, তাই সমাজবিরোধীদের ধরা যাচ্ছে না, এই কথা তিনি নিজে স্বীকার করেছেন। প্রাক্তন নগরপাল বলেছেন পশ্চিমবাংলা নয়, কলকাতার আইন-শৃঙ্খলার পরিস্থিতি অত্যন্ত খারাপ। এটা আমাদের কথা নয়, ওর দপ্তরে চাকরি করা লোক এই কথা বলেছেন। এর পরেও আপনাদের মতো স্তাবকের দল বলবেন এই বাজেটে টাকা দিতে হবে। যে দপ্তরের মানুষের সিভিল রাইটস রক্ষা করার ক্ষমতা নেই তাদের নিশ্চয় টাকা দিতে হবে। যে পুলিশের নারী নির্যাতন, নারী ধর্ষণ রক্ষা করার ক্ষমতা নেই, তাদের তো টাকা দিতেই হবে।

[5-30 – 5-40 p.m.]

নারী ধর্ষিতা হচ্ছেন। তাদের রক্ষা করার ক্ষমতা নেই সরকারের নেই। তা সত্ত্বেও এই সরকারকে কি টাকা দিতে হবে—যে সরকারের আমলে প্রতিদিন চুরি, ডাকাতি, খুন বাড়ছে। তারা নিজেরা স্বীকার করছে, অথচ টাকা বাড়াচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, We are giving more money, we are getting more murders. we are giving more money, we are getting more rapes; we are giving more money, we are getting more lawlessness in our state.

প্রতি বছর টাকা দিয়ে যাচ্ছে এবং বেশি বেশি দিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে অনেক মাননীয় সদস্য বলেছেন, আমি আপনাকে একটা ছোট্ট পরিসংখ্যান দিচ্ছি পুলিশ আজকে পশ্চিমবাংলায় কি করছে। ৬১ সালে পুলিশের সংখ্যা ছিল ২১,০৭৩, ৯৬ সালে হয়েছে ৫৬,৭২৩। মানে ৭৭ পারসেন্ট বেড়েছে। কলকাতা পুলিশের সংখ্যা ছিল ১৪,০১৯, ৯৬ সালে হয়েছে ২১,৭৪৩। ৫৫ পারসেন্ট বড়েছে। তার সঙ্গে অপরাধের

সংখ্যাও বেড়েছে। ৯১ সালে ছিল ৫১,০৭৩, ৯৬ সালে হয়েছে ৫৬,৭২৩। পুলিশ দপ্তরের সোর্স থেকেই বলছি। আপনি স্বীকার করছেন, আপনার দপ্তর স্বীকার করছে অপরাধ বাড়ছে, প্রতি বছর বাড়ছে। আজকেই বিধানসভায় জ্ঞানসিং সোহনপাল একটি প্রশ্ন করেছিলেন, তার জবাব আসেনি। টোটাল নাম্বার অফ ট্রেন ডাকয়েটি। রবারি ডিউরিং ৯৬ ড্যাকয়োটি ৫৭, রবারি ৫৬। অ্যামাউন্ট ইনভলভড ২১,৮৩,৩৪০ টাকা। পজিশন উইথ রিগার্ড টু এ অ্যাণ্ড বি ৯৭ তে ডাকাতি ছিল ২৭, এবারে হয়েছে ৪০, রবারি ছিল ৪২, এবারে হয়েছে ৫২। সুতরাং বেড়েছে। আর, এই মাথাভারি পুলিশ প্রশাসনে এই এক বছরে কতজন অ্যাপয়েন্টমেন্ট পেয়েছে? অ্যাসিস্ট্যান্ট কমিশনার ৩ জন, ইন্সপেক্টর ১৩ জন, সার্জেন ৬৮ জন, সার্কেল ইন্সপেক্টর ১২ জন, অ্যাসিস্ট্যান্ট সাব ইন্সপেক্টর ৩২ জন, হেড কনস্টেবল ৩২ জন, কনস্টেবল ৯২২ জন। সুতরাং পোস্ট বেড়েছে, মাথাভারী প্রশাসন বেড়েছে, অপরাধও বেড়েছে। তবুও আমাদের পশ্চিমবাংলার জনপ্রতিনিধিদের বলতে হবে অর্থ বাড়াতে হবে এই দপ্তরে যদিও আমাদের মা বোনেরা ধর্ষিতা হোন, প্রাণ দিন, অপরাধ বেড়ে যাক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ কিন্তু মরে যায়নি, পুলিশ অপদার্থ নয়, অপদার্থ হচ্ছে এই দপ্তর, অপদার্থ হচ্ছে পশ্চিমবাংলার পুলিশমন্ত্রী। এই দপ্তর পুলিশ চালায় না, চালায় আলুমুদ্দিন স্ট্রীট, তারাই একস্ট্রা কনস্টিটিউশনাল অথরিটি, তারাই ক্ষমতা ভোগ করে, আজকে আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে পারি, যারা ওখানে দিনের পর দিন বসে আছে, একটাও সি. পি. এম.-এর কমরেডকে ধরার ক্ষমতা তাদের আছে? তিনদিন আগে মন্দিরবাজারে একটা খুন হয়েছে। (* * *) যে এখন পালিয়ে বেড়াচ্ছে এই বিধানসভায় সে আজকে নেই। তাকে ধরার ক্ষমতা নেই পুলিশের। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুর্ভাগ্যের বিষয় যে, পুলিশ তাকে ধরতে পারবে না।

(প্রচণ্ড গোলমাল)

স্যার, আপনি ওদের বন্ধ করুন। ওরা বাইরে খুন করবে, আর এখানে বলতে দেবে না, এটা হতে পারে না। এই করে মানুষকে স্তব্ধ করা যায় না, মানুষের কণ্ঠ রোধ করা যায় না। আমি দায়িত্ব নিয়ে বলছি মন্দির বাজারের খুনের আসামী এখন পালিয়ে বেড়াচ্ছে। (নয়েজ) তাকে পুলিশের গ্রেপ্তারের ক্ষমতা নেই। মগরাহাটের প্রাক্তন এম এল এ ছিলেন, তিনি পুলিশের গালে চড় মেরেছেন, তাকে পুলিশের ধরার ক্ষমতা নেই। পুলিশ মার খাচ্ছে। থানার দারোগার জামা ছিঁড়ে নিয়েছে, ওদেরই কমরেড। তাকে পুলিশের ধরার ক্ষমতা নেই। আমি আপনাকে বলছি পুলিশ মার খাচ্ছে। পুলিশের সামনে দিয়ে লোকজন টেনে এনে খুন করা হচ্ছে। পুলিশের উপর ভরসা করতে পারছে না মানুষ। বাড়ি থেকে টেনে নিয়ে আসছে, পুলিশের রক্ষা করার ক্ষমতা নেই। ফরোয়ার্ড

ব্লকের বলবার ক্ষমতা নেই, আর এস পির বলবার ক্ষমতা নেই। কুলতলীতে খুন হচ্ছে। ৩৮ জন খুন হয়েছে। খুনের নায়ক ঘুরে বেড়াচ্ছে। পুলিশের ধরার ক্ষমতা নেই। এটা পুলিশের অপদার্থতা নয়? এটা পুলিশের ব্যর্থতা নয়? পুলিশকে চাকরে পরিণত করা হয়েছে। আর যে পুলিশ প্রতিবাদ করছে, তাকে হয় ট্রান্সফার হতে হয়েছে, নয় তো সাসপেণ্ড হতে হয়েছে। আপনাকে আজকে বলি মুর্শিদাবাদের একজন পুলিশের স্ত্রীকে হাইকোর্ট করে তাঁকে বাঁচতে হয়েছিল। আজকে পুলিশের মেরুদণ্ড নেই, পুলিশের গ্রেপ্তার করার ক্ষমতা নেই। পুলিশ প্রশাসন যন্ত্রটাকে সম্পূর্ণ রাজনৈতিকভাবে ব্যবহার করা হচ্ছে। ৬ মাসের মধ্যে দক্ষিণ ২৪ পরগনায় ২৪ জন গণহত্যা হয়েছে। মানুষ মারছে। পুলিশের উপর তাদের ভরসা নেই। পুলিশ যাচ্ছে, কিন্তু ফিরে আসছে। তারা বলছে যে, পুলিশের উপর তাদের ভরসা নেই। ২৪টি খুন হয়েছে গণ পিটুনিতে। হোয়াট ইজ দ্য সিম্বল। আইন নিজের হাতে নিয়ে নিচ্ছে। আইনের উপর শ্রদ্ধা মানুষের হারিয়ে যাচ্ছে। পুলিশের উপর তাদের ভরসা নেই, তাই মানুষ মানুষকে মারছে। মানুষ নিজের হাতে আইন নিতে বাধ্য হয়েছে। মানুষের আশ্রয় নেই পুলিশের কাছে, উপকার পাচ্ছে না পুলিশের কাছে, তাই মানুষ নিজের হাতে আইন নিয়ে নিয়েছে। এটা কার ব্যর্থতা? পুলিশ যদি কাজ করত আই পি সি বা সি আর পি সি হিসাবে, তাহলে আপনাদের অনেকেই জেল খাটত, অনেকেই হাজতে থাকত। কিন্তু পুলিশের আপনাদের গায়ে হাত দেবার ক্ষমতাই নেই। তাই আজকে এই দুরাবস্থা। আজকে আপনারা অফিসারদের কোনও জায়গায় দাঁড় করিয়ে দিচ্ছেন না, আজকে আই পি এস অফিসাররা সমানে আপনাদের সন্তুষ্ট করে চলে। বলি তা না করে, তাহলে আই পি এস অফিসারদের শাস্তি হয়। তাকে অন্য জায়গায় যেতে হয়। তাই বাধ্য হয়ে তাঁরা তোষণ করে চলে। এখানে একের পর এক অপরাধ ঘটে চলেছে। পশ্চিমবঙ্গের বিধানসভায় ৮ কোটি মানুষের কথা বলার জন্য এসেছি। আজকে এখানে আমরা উন্নয়নের কথা বলতে এসেছি। কিন্তু আমরা দেখছি যে, আইনের প্রশাসন যন্ত্রটাকে সম্পূর্ণভাবে কব্জা করে রেখেছেন আপনারা।

[5-40 – 5-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলি সি. পি. এম যাদের নেতা তারা সারা পশ্চিমবঙ্গ দাপিয়ে বেড়াচ্ছে। প্রত্যেকটি থানায় কাজ করার জন্য কমিটি তৈরি করা হয়েছে। পীস কমিটি শান্তি কমিটি। কে চালায় না সি. পি. এম চালায়, এই কমিটির মানে কি? এই কমিটি ভেঙ্গে দিন। পীস কমিটি যদি করতে হয় তাহলে রিটায়ার্ড অফিসারদের নিয়ে করুন। প্রত্যেকটি থানা একটি করে পার্টি অফিসে পরিণত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও বহুদিন আছেন, আমিও আছি এরকম দুরবস্থা কোনদিন দেখেছেন কি নারী ধর্ষণের বিষয়ে থানায় বলতে গেলে তাকে পুলিশ ধর্ষণ করে,

আপনাদের মন্ত্রীকে যেতে হয় ৫০০ টাকা ঘুষ দিয়ে তাকে বাঁচাবার জন্য। ফুটপাথবাসীনিকে ধর্ষণ করেছে পুলিশ, তাকে ৫০০ টাকা ঘুষ দিলেন। ২২ বছরের ইতিহাস এক কলঙ্কময় ইতিহাস। বাসন্তী, গোসাবা, ডায়মণ্ডহারবার বিভিন্ন ডাকাতির অত্যাচারে মানুষ জর্জরিত। দিনের পর দিন অত্যাচার বাড়ছে। প্রত্যেকটা সমাজবিরোধী আজকে সি. পি. এমের সঙ্গে যুক্ত হয়েছে আর যুক্ত হয়েছে বলেই আজকে গোঘাট, পিংলা মেদিনীপুর সর্বত্র একই ঘটনা ঘটছে। আর পুলিশ তাদের সাহায্য করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি করে এই পুলিশ বাজেটকে সমর্থন করব। পশ্চিমবাংলার ৮ কোটি মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করতে কংগ্রেস পারবে না। আমাদের প্রতিবাদ করতে হবে। আমার কণ্ঠ পশ্চিমবাংলার ৮ কোটি মানুষের কণ্ঠের সঙ্গে মিলিয়ে দিয়ে প্রতিবাদ করতে হবে। দ্ব্যর্থহীন ভাষায় এইভাবে আগামী দিনেও প্রতিবাদ করে যাব।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় এইমাত্র মাননীয় বিধায়ক সত্য বাপুলি, তাঁর একটা পরিচয় আছে। তিনি একজন ল' ইয়ার। তিনি এইমাত্র মন্দিরবাজারের বিধায়ক, তিনি অসুস্থতার কারণে হাউসে উপস্থিত হতে পারেননি।, তাঁকে খুনী বলেছেন। এটা আমাদের রুলে পারমিট করে না। আমি আপনার কাছে আবেদন জানাচ্ছি ওই খুনী শব্দটা বাদ দেওয়ার জন্য।

**মিঃ স্পিকার ঃ** মন্দিরবাজারের এম. এল. এ খুন করেছেন এই অংশটা বাদ যাবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বাজেট প্রস্তাবের উপর যে আলোচনা হচ্ছে সে সম্পর্কে আমি আমার বক্তব্য উপস্থিত করছি। আমি মনোযোগ দিয়ে এতক্ষণ বিরোধী নেতাদের বক্তব্য শুনেছি। আলোচনার যেটা কেন্দ্রবিন্দু পশ্চিমবাংলায় কি অপরাধ হচ্ছে না? আমি বলেছি হচ্ছে। আপনি কি এই অবস্থার মধ্যে আত্মসন্তুষ্ট। আমি বলেছি না। কিন্তু কেন তাহলে দাবি করেন যে পশ্চিমবাংলা এবং কলকাতা শহর চারপাশের মরুভূমির মধ্যে মরুদ্যান। আমি সচেতনভাবে বলেছি এটা একটা বাস্তব ঘটনা অন্ধ নাহলে, বিকৃত মস্তিষ্ক না হলে যে কেউ এটা বিশ্বাস করবে। মাননীয় সদস্য সত্যবাপুলি আগের বারেও বলেছিলেন, এবারেও বললেন যে আমরা শুধু অন্য রাজ্যের সঙ্গে তুলনা করি, আইন শৃঙ্খলা কেমন—দেখুন তুলনাতো করতেই হয়। আমি রোগা, না মোটা এটা বুঝতে গেলে একটা মোটা আর একটা রোগা লোককে পাশাপাশি দাঁড় করাতেই হবে, তা না হলে আপনি প্রমাণ করবেন কি করে? তেমনি আমাদেরও তুলনা করতে হয় অন্য রাজ্যের সঙ্গে। আমাদের তরফ থেকে ন্যাশনাল ক্রাইম ব্যুরোর রিপোর্ট বেরিয়েছে—(নয়েজ) শোনার ইচ্ছা নেই, শুনতে ভয় করে—ন্যাশনাল ক্রাইম ব্যুরোর রিপোর্ট যদি তুলনা করি তাহলে দেখবেন অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ

এবং পশ্চিমবাংলার অবস্থা। অন্ধ্রপ্রদেশ ১ লক্ষ ১৪ হাজার, মধ্যপ্রদেশ ১ লক্ষ ৮৫ হাজার, মহারাষ্ট্র ২ লক্ষ ৫ হাজার, আর পশ্চিমবঙ্গে ৬৫ হাজার, এই বাস্তবতা মানেন, কি মানেন না? দিল্লী শহরে অপরাধের সংখ্যা ৬০ হাজার ৮৮৩, বোম্বাইতে ৩২ হাজার ৬০১, ব্যাঙ্গালোর ৩০ হাজার ৫৫৯, আর কলকাতা ১১ হাজার ২১৪ এই বাস্তবতা আপনারা মানেন, কি মানেন না। আরেকটা উদাহরণ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করব এটা মাননীয় সদস্য সৌগত রায়ও বলেছেন, সেটা হচ্ছে অপরাধের যে চেহারা দেখছি তাতে আমি অন্তত বলতে পারি যে ডাকাতি, রবারি আর খুন এই তিনটি ক্ষেত্রে আমি কোনও সাফল্য দাবি করছি না। এটা আপনি সঠিক বলেছেন, কিন্তু আমি যেটা দাবি করছি সেটা হচ্ছে এই তিনটি বাদ দিয়ে আর যে কয়টি অপরাধের বিষয় আছে যেমন বাগলারি, থেপট, রেপ, ক্রাইম এগেনস্ট উমেন, ব্যাঙ্ক ডাকাতি, হাইওয়ে ডাকাতি, লিংচিং এর প্রতিটির সংখ্যা কমের দিকে। কিন্তু ওই তিনটি বিষয়ে বলতে পারি যে আমাদের অবস্থা ভাল নেই এটা বাস্তব ঘটনা। শুধু বিরোধীদের একটু স্মরণ করিয়ে দিচ্ছি ডাকাতি নিয়ে ১৯৯৬,৯৭,৯৮ সাল দেখুন, ১৯৯৬ সালে ৫১০ টি, তারপর ১৯৯৭ সালে ৪০৯ টি, কিন্তু দুর্ভাগ্য বশতঃ গত বছর ১৯৯৮ সালে ৪২৬টি হয়েছে। এই ৪০০ নিয়ে আমরা চিন্তিত, কিন্তু বিরোধীদের স্মরণ করিয়ে দিচ্ছি ২২ বছর আগে যখন আপনারা ছিলেন তখন ডাকাতির অঙ্কটা শুনুন, ১৯৭২ সালে ১৪৬১ টি, ১৯৭৩ সালে ১,২৫৫ টি, ১৯৭৪ সালে ১,২৭০ টি, ১৯৭৫ সালে ১,০৩২ টি, আর ১৯৭৬ সাল অর্থাৎ জরুরি অবস্থার সময় ৯৫৩ টি এবং ১৯৭৭ সালে ১,৩৩২ টি। যখন ডাকাতের সরকার ছিল তখন ডাকাতি দ্বিগুণ হয়েছিল। সেই সঙ্গে সঙ্গে আমি যে কথাটি বলতে চাই, এখানে যে সদস্য এটা বলেছেন তিনি ঠিকই বলেছেন যে রেল ডাকাতি এবং হাইওয়ে ডাকাতির ব্যাপারে আমাদের নজর রাখতে হবে। আমি শুধু বলছি যে রেল ডাকাতির ব্যাপারে আমরা এখন পর্যন্ত পারিনি কিন্তু একেবারে যে পারিনি তা নয়, উদাহরণ হিসাবে বলতে পারি তিস্তা-তোর্সায় দুটি ঘটনা ঘটেছে। একটাতে কানুবাবু ছিলেন, পরে আরেকটা হয়েছে। এই দুটি ঘটনায় আমরা গ্রেপ্তার করেছি, মামলা শুরু হয়েছে। যেমন আমরা রেপ কেসের ক্ষেত্রে ৯৮ সালের ৯২ ভাগ চার্জশিট করতে পেরেছি। কিন্তু ডাকাতি এবং রাবারির ক্ষেত্রে সংখ্যাটা ৪৭-৪৪ শতাংশ। এটা খুব ভাল নয়। কিন্তু ডাকাতি, রাবারি হচ্ছে আমরা কিছুই করতে পারছি না, অবস্থাটা তাও নয়।

[5-50 – 6-00 p.m.]

এখানে মাননীয় সদস্য সৌগতবাবু চিন্তা-ভাবনা না করে হঠাৎ একটা কথা বললেন যেটা বাজেটের মধ্যেও আছে। আমার ধারণা উনি বিজ্ঞানের অধ্যাপক হলেও সমাজ বিজ্ঞানও বোঝেন। উনি কি করে বললেন যে, অপরাধের সঙ্গে আর্থ-সামাজিক অবস্থার

*কোনও সম্পর্ক নেই? আপনি বললেন, আমেরিকার অ্যাফ্লুয়েন্ট সোসাইটিতে ভ্যালুস এবং প্রবলেমসের ব্যাপার নেই। তা হয়ত নেই কিন্তু সেখানে বাচ্চাদের স্কুলে গিয়ে গুলি* চালানোর ঘটনা ঘটছে। আবার, ওদের সমাজে কালো-ধলোর সমস্যা রয়েছে। সুতরাং, অপরাধি, ডাকাত কেন জন্ম নিচেছ এর উত্তর পুলিশ দেবে? ডাকাত জন্ম নিচ্ছে দুর্নীতি, করাপশন, কনজিউমারিজম—আপনি দেখছেন না ক্রিকেট খেলা দেখতে গিয়ে কী হচ্ছে? তিন মিনিট অন্তর শুনতে হচ্ছে যে করে হোক আমার একটা হীরোহণ্ডা চাই, মারুতি চাই। দরকার হলে চুরি-ডাকাতি-খুন করব। কনজিউমারিজমই তো অপরাধীর জন্ম দেয়। আপনি এটা অস্বীকার করছেন? এটা ছেড়ে দিয়ে শুধু পুলিশ উত্তর দেবে কেন ডাকাতি, চুরি হচ্ছে—এটা কখনও হয়না। আবার, ডায়মণ্ড হারবারের একজন এম. এল. এ. এই সম্বন্ধে বলতে গিয়ে বললেন, 'বেকারীর জন্য এই সমস্ত হয়, কিন্তু আপনারা ২২ বছরেও এর কোন সুরাহা করতে পারলেন না।' ভারতবর্ষের কোন একটা অঙ্গ রাজ্য সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে বেকারী দূর করে দেবে, জিনিসপত্রের দাম কমিয়ে দেবে, চুরি-ডাকাতি হবেনা—এটা কখনও বলতে পারেনা। জাতীয়স্তরে একটা সঠিক নীতি না হলে এটা কখনও হতে পারে না।

পরের বিষয় হচ্ছে, বি. জে. পি. এবং তৃণমূল একটা হিংসাশক্তি। আমাদের রাজ্যে ওদের জায়গা নেই। এদের রাজনৈতিক দর্শন মারাত্মক। ওঁরা চায় গান্ধীজী এবং নাথুরামকে একাসনে বসাতে। তার ফলে আজকে বিশাল এলাকা জুড়ে মারামারি হচ্ছে। এরা এখন গান্ধীজী না নাথুরাম ভক্ত তা বোঝা যাচ্ছে না। আজকে মেদিনীপুর, বাঁকুড়া ও হুগলি, এই তিনটে জেলার প্রান্তে, বাঁকুড়ার জয়পুর, কোতলপুর, মেদিনীপুরের গড়বেতা এবং হুগলির খানাকুল, আরামবাগে গণ্ডগোল হচ্ছে। আমি জেলাগুলোতে গিয়ে সাধারণত যা করিনা—জেলার সিনিয়র অফিসারদের সাথে মিটিং করি, ও. সি.-দের সাথে আলোচনা করিনা। কিন্তু উক্ত মারামারি যাতে বন্ধ করা যায় তার জন্য মেদিনীপুর জেলার ও. সি.-দের নিয়ে কনফারেন্স করেছি। মারামারি বন্ধ করার চেষ্টা চলছে। বাঁকুড়াতে কিছুটা কাজ হলেও, হুগলি বা মেদিনীপুরে হয়নি। এর জন্য দায়ী বি. জে. বি.-র সাম্প্রদায়িক শক্তি। তারা এই সমস্ত কাজ এখন করে বেড়াচ্ছে।

সেই সঙ্গে আরেকটা কথা বলতে চাই, তা হচ্ছে, এখানে বলা হল 'পুলিশ তো অপরাধী ধরবে কিন্তু পুলিশ কেন এইসব করছে?' কী করছে? পুলিশ রক্তদান শিবির করছে। পুলিশ তিন বছর ধরে চেষ্টা করে সাড়ে ৪০০ মতো ক্লাবকে খেলা-ধূলার মধ্যে টেনে এনেছে। পুলিশের সঙ্গে পাড়ার ছেলেদের প্রত্যক্ষ সম্পর্ক গড়ে ওঠার দরকার আছে। কারণ আমরা এখন পুলিশ বাহিনী গড়তে চাই, যে পুলিশ বাহিনী ইংরেজ আমলের মতো পুলিশ বাহিনী হবে না। সৌগত বাবু, বোঝার চেষ্টা করুন। পুলিশের

রক্তদান শিবির করে বা ফুটবল খেলে মানুষের সঙ্গে সম্পর্ক ভাল হবে, কিন্তু তার ফল একদিনেই পাব না। এর ফলে থানার সঙ্গে সেই এলাকার মানুষের আস্তে আস্তে সংযোগ গড়ে উঠবে। তাতে অপরাধ দমন করতে গিয়ে পুলিশ সাধারণ মানুষের সমর্থন পাবেন, আশীর্বাদ পাবেন। মাননীয় সুলতান আহমেদ মহাশয় সাট্টা ইত্যাদির কথা বলেছেন—তবে আপনি এটা বেশি জানেন, আমি জানি না। আপনার গায়ে হাত পড়েছিল বলে আপনি ডি. সি. ডি. ডি. কে চিঠি লিখেছিলেন। আমি শুধু বলছি আমরা গভর্নমেন্ট আণ্ডারটেকিং, ইণ্ডিয়ান অয়েল, রেডক্রশ, রোটারি ক্লাব এদের কাছ থেকে ছাড়া অন্য কারোর টাকা-পয়সা নিই না। পুলিশের নেওয়ার প্রয়োজন নেই। আমার মনে হয় এভাবে এগোতে পারলে আমরা পুলিশের সঙ্গে মানুষের সম্পর্ক তৈরি করতে পারব। এটা আমরা নীতিগত ভাবে ঠিক করেছি। এটা আমরা করব। আরেকটা কথা বলতে চাই যে, এই রাজ্যের পরিস্থিতি নিয়ে একটা মন্তব্য করা হয়েছে, কিছু সংবাদপত্রে দেখেছি। যেহেতু এই রাজ্য শান্ত সেহেতু এখানে নাকি উগ্রপন্থীদের একটা আশ্রয়স্থল হয়ে যাচ্ছে। এটা কিন্তু বাস্তব ঘটনা নয়। বাস্তব হচ্ছে উগ্রপন্থীদের একটা অংশ আসত—আলফা, বোরোদের একটা অংশ আসত। কিন্তু আপনারা জানেন আলফা আন্দোলনের নেতা প্রদীপ গগৈকে আমরা গ্রেপ্তার করে পুলিশের হাতে তুলে দিয়েছিলাম। তবু আলফা-বোরোদের ব্যাপরে আমাদের সচেতন থাকতে হবে। পাঞ্জাব পুলিশ এখানে একজন সন্ত্রাসবাদীকে মেরে গেল, আমাদের না জানিয়ে তারা এসেছিল, খুবই অন্যায় কাজ করেছিল। পরে এ ব্যাপারে আমরা দিল্লির সরকারকে এবং পাঞ্জাব সরকারকে প্রতিবাদ জানিয়েছিলাম। ইউ. পি. থেকে এরাজ্যে এসেছিল আমাদের জানিয়ে, আমাদের সঙ্গে আলোচনা করে তারা স্ট্র্যাটেজি ঠিক করেছিল। এটা আমরাও করি। অ্যবডাকশন এবং কিডন্যাপিং-এর ব্যাপারে কোনও গ্রুপকে এখানে অপারেট করতে দেব না। উত্তরপ্রদেশের পুলিশ এখানে এসে আমাদের সঙ্গে আলোচনা করে তারা কাজ করেছে, তার বাইরে তারা যাচ্ছে না। এই সম্পর্কে তৃণমূলের মাননীয় সদস্য বলেছিলেন যে, আপনারা কোন কোন ব্যক্তিকে কোন কোন জায়গায় নিরাপত্তা দিয়েছেন এটা আমাদের জানান। কিন্তু আমি বলছি, ওটা গোপন ব্যাপার, নিরাপত্তার ব্যাপারে ওটা বলতে পারব না। কেন্দ্রীয় সরকারের সংস্থাগুলো তারা তাদের কাজ করে, আমাদের যে সংস্থা আমরা সেই কাজ যথাযথ ভাবে করি। আরেকটা কথা অনেকে বলেছেন, দক্ষিণ-পূর্ব ভারত, বাংলাদেশ, নেপাল থেকে ক্রমশ আমাদের রাজ্যের উপর আই. এস. আই. এর গরম নিঃশ্বাস আমাদের ঘাড়ে পড়ছে। এ ব্যাপারে আমরা সতর্ক আছি। কেন্দ্রীয় পুলিশ বাহিনীর বিভিন্ন বিভাগের সঙ্গে আমাদের ইন্টারাকশন হয়েছে। তাঁরা আমাদের সঙ্গে যোগাযোগ রাখছেন। আমরা দেখছি যে কয়েকটা জায়গায়, কয়েকটা জেলায়, কয়েকটা শহরে বিভিন্ন মৌলবাদী সংগঠনের মাধ্যমে আই. এস. আই. তাদের অ্যক্টিভিটি চালাচ্ছে।

[6-00 – 6-10 p.m.]

সেগুলো সম্পর্কে আমরা সতর্ক আছি। আমরা ঐসব কাজ করতে দেবনা। এ ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের সাহায্য পাচ্ছি, একথা আমি আপনাদের বলতে চাই। সৌগতবাবু এবং পঙ্কজবাবু ঠাকুরপুকুর, বেহালা, যাদবপুরে, রিজেন্ট পার্ক এলাকার যে বিষয়ে বললেন সেটা আমাদের সামনে একটা বড় চ্যালেঞ্জ ছিল, এখন আছে। বিশেষ করে সৌগতবাবু ঐ বিষয়ে অনেকবার বলেছেন ওখানে আমরা একটা স্পেশ্যাল টিম করেছি। ইতঃমধ্যে বেশ কয়েক জন দুষ্কৃতি গ্রেপ্তারও হয়েছে—দীনেশ শেঠ নেই, উত্তম মণ্ডল গ্রেপ্তার হয়েছে, লেচে গ্রেপ্তার হয়েছে, বাকিরাও হবে। তবে আমাদের একটু সময় লাগবে। আমাদের আর কয়েক দিন সময় দিন। একটু সময় পেলেই আমরা ঐ জায়গা পরিষ্কার করবই। আর একটা কথা উঠেছে, কোন জেলায় সবচেয়ে বেশি নারী নির্যাতন হয়েছে? মেদিনীপুর সবচেয়ে বড় জেলা, স্বাভাবিকভাবেই মেদিনীপুর এ ক্ষেত্রে প্রথমে আছে। তারপর নদীয়া এবং তারপর দুই ২৪-পরগনা। তারপর পঙ্কজবাবু বললেন, আপনাদের কজন ডি. জি., কজন আই. জি., কজন এ. ডি. জি? ওঁকে আমি বলি যে, এগুলো আমরা ঠিক করিনা। দযা করে আইনটা জেনে নেবেন। ব্যাপারটা জানেননা তাই ঐ ভাবে বললেন। ক্যাডার পোস্ট দিল্লি থেকে ঠিক করে। কজন ডি. জি. থাকবে, কজন ডি. আই. জি. থাকবে তা রাজ্য সরকার ঠিক করেনা। উনি বললেন, আপনাদের ৪ জন কেন ডি. জি? ১৪ জন কেন আই. জি? এবিষয়ে রাজ্য সরকারের কিছু করণীয় নেই। এটা উনি জানেননা, জেনে নিন। আর এক্স-ক্যাডার পোস্ট ফায়ার ব্রিগেডে একটা এবং অন্যত্র দু তিনটে, তার বেশি নেই। উনি না জেনে ঐসব বলে ঠিক করেননি। ওগুলো রাজ্য সরকার ঠিক করেনা। কটা পোস্ট ক্রিয়েট হবে, না হবে তা আমরা ঠিক করিনা। একটা কথা উঠেছে, সঠিকভাবেই উঠেছে যে, পুলিশের নিয়োগের ব্যাপারে দুর্নীতি আছে। আমি আপনাদের জানাতে চাই অতি সম্প্রতি আমাদের বিভাগে আমরা সিদ্ধান্ত করেছি পুলিশের কনস্টেবল পদ ছাড়া আমরা সমস্ত রিক্রুটমেন্ট এরপর থেকে করব পি. এস. সি. মারফত। পি. এস. সি. মারফত করতে পারলে আমরা অনেকটাই এই দুর্নীতি থেকে মুক্ত হতে পারব বলেই আমার ধারণা। শ্রী তাপস রায়, তিনি অনেক কথাই বললেন। একটা গান দিয়ে শুরু করলেন। গানটা কার লেখা জানেন? অতল জলের আহ্বান' গানটার সবটা বলতে পারলে এবং কার লেখা বলতে পারলে আমি ওঁর সব কথার উত্তর দেব। ওটা রবীন্দ্রনাথের গান, "ক্ষণে ক্ষণে মনে মনে শুনি অতল জলের আহ্বান।" মাঠে যে ঘটনা ঘটেছিল তার রিপোর্ট আনুষ্ঠানিকভাবে হোম সেক্রেটারি গত সপ্তাহে আমার কাছে পেশ করেছেন। তবে একটা দিক অসম্পূর্ণ আছে। তার কারণ একটা পয়েন্টে লিটিগেশন দেওয়া হয়েছে হাই কোর্টে। তারফলে সবটা আমার কাছে আসেনি। এই হচ্ছে আমার মোটামুটি বক্তব্য। আর 'বেনী'-র ব্যাপারে যেটা বলেছেন ওটা দয়া

করে আমার ওপর ছেড়ে দিন। কাকে কিভাবে কখন গ্রেপ্তার করব, ওটা আমার ওপরই ছেড়ে দিন। অন্যায় যে করে, আর অন্যায় যে সহে—যে ঘুষ দিয়েছে, যে ঘুষ নিয়েছে, একই অপরাধে অপরাধী। সুতরাং ওটা আমার ওপর ছেড়ে দিন। এখানে অসংখ্য কাট মোশান দেওয়া হয়েছে এবং সেই অসংখ্য কাট মোশন আমি মনে দিয়ে পড়েছি। একটা সম্পর্কে আমি একটু মন্তব্য করব, অন্যগুলো সম্পর্কে কোনও মন্তব্য করবনা। সেটা হচ্ছে, "সরকারের পুলিশ কমিশন তৈরি করায় অপদার্থতা"। যিনি দিয়েছেন তিনি হয়ত জানেন না যে, ১৯৯৬ সালেই পুলিশ কমিশন তৈরি হয়ে গেছে এবং তাঁরা তাঁদের প্রথম রিপোর্ট দিয়ে দিয়েছেন। দ্বিতীয় রিপোর্টের জন্য আমরা অপেক্ষা করছি উনি না জেনেই কাট মোশনটি দিয়েছেন। তারপর থানা কমিটির ব্যাপারে যেটা বললেন সেটা পরিপ্রেক্ষিতে আমি বলি যে, নতুন কমিটির ক্ষেত্রে এই মুহূর্তে যেটা ঠিক হয়েছে, সেটা হচ্ছে থানা কমিটি হবে ১০-জন নিয়ে। ৩ জন হবেন রাজনৈতিক নেতৃত্ব, তারা এম. এল. এ. হতে পারেন, কাউনসিলর হতে পারেন, সরকারের পক্ষে, সরকারের বিপক্ষে। সরকারের বিপক্ষে নিতে হবে এটাই আমার নির্দিষ্ট নির্দেশ আছে। আর বাকি ৭ জনের মধ্যে হবে লিডিং পারসোনালিটিজ অফ দ্যাট পার্টিকুলার এরিয়া। এই ৭ জন হবেন অরাজনৈতিক। এই নীতি অনুযায়ী শুধু কলকাতা শহরে কমিটি আমাদের লেভেলে অ্যাপ্রুভড হয়ে যাবার পর কলকাতায় শুধু প্রাথমিকভাবে কাজ শুরু করেছে। গোটা রাজ্যের পুলিশ এখনো কোনও জেলা থেকে সম্পূর্ণ তালিকা পাঠাতে পারেনি। এখন যে মিটিংগুলি হয় সেগুলি ঐ সাময়িকভাবে যা বললেন, এই পুজো আসছে, মহরম আসছে, এটা-ওটা এই নিয়েই মিটিং হয়। কিন্তু স্থায়ীভাবে কমিটি যখন তৈরি হবে সব জেলায়—আমার আর একটু সময় লাগছে—তার জন্য আমাকে অপেক্ষা করতে হচ্ছে। আমি আমার বক্তব্য আর বাড়াবো না, সর্বশেষে শুধু এটাই বলব—সৌগতবাবু উত্তেজিত হয়ে একটা আলগা কথা বলে বেরিয়ে গেলেন—সেটার আমি উত্তর না দিয়ে পারছি না। উনি বললেন, আপনি অসি ছেড়ে দিয়ে শুধু অসি ধরুন অথবা শুধু অসি ছেড়ে দিয়ে মসি ধরুন। আমি শুধু বলছি, যারা মসি ছেড়ে দিয়ে শুধু অসি ধরে তারা হচ্ছে হিটলার-মুসোলিনির দল এবং যারা অসি এবং মসি একসঙ্গে চালাবার চেষ্টা করে তারা হচ্ছে হো-চি-মিন, তারা হচ্ছে মাও-সে-তুঙ, তারা হচ্ছে লেনিন এবং যারা কবিতা লেখে, জ্যাক লণ্ডনের বই পড়ে। আমি চেষ্টা করি তাদের পথ অনুসরণ করতে। স্যার, এই কথা বলে আমি সর্বশেষে কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। আর একটা কথা মাননীয় স্পিকার মহাশয় বললেন সেই প্রসঙ্গে বলি, আপনারা কাগজে দেখেছেন ঠাকুরপুকুরে যে ভয়ঙ্কর ঘটনা ঘটলো, একটা পরিবারের ৪ জন মারা গেছেন। আমি আজকে দুপুরবেলা হোম সেক্রেটারির কাছ থেকে প্রাথমিকভাবে যে রিপোর্ট পেয়েছি তাতে বোঝা যাচ্ছে আপাতদৃষ্টিতে এটা মনে হচ্ছে খুন। কিন্তু কিভাবে খুন হল, না হল, কলকাতা পুলিশ

থেকে ডগ নিয়ে যাওয়া হয়েছিল, কিছু করতে পারেনি, কারণ ৩ দিন হয়ে গেছে। পুলিশের ডগ দিয়ে কিছু করা যায় নি। এখন ফরেণসিক রিপোর্ট, পোস্ট-মর্টেম রিপোর্ট, ল্যাবের রিপোর্টের জন্য অপেক্ষা করতে হচ্ছে। তাইজন্য বিষয়টা গুরুত্বপূর্ণ বলে, মর্মান্তিক বলে আমি সিদ্ধান্ত নিলাম এখানেই, যে এটা সি. আই. ডির হাতে হস্তান্তরিত করা হবে। সি. আই. ডি কাজ শুরু করতে পারলে আমি এই বিষয়ে বলতে পারব যে কি হয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস :** ঠাকুরপুকুরের পাল পরিবারের এই মৃত্যুর ঘটনায় আমি কলিং-অ্যাটেনশন দিয়েছিলাম এবং সেটা গ্রহণ করা হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময়ে তিনি যে বিবৃতি দিলেন সেই বিবৃতির কপি পাইনি। যাইহোক, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, কি কি সিমটম দেখে আপনার মনে হয়েছে যে একটা মার্ডার কেস, এটা হত্যার কেস—সেটা দয়া করে জানাবেন কি?

**মিঃ স্পিকার :** না, এটা বলা যাবে না। ছেড়ে দিন।

[6-10 – 6-16 p.m.]

There are 149 cut motions to Demand No. 21. All the cut motions are in order and taken as moved. I put all the cut motions to vote except Nos. 1 to 4, 6, 7, 16, 17, 20, 23 to 25, 28, 47, 49, 65, 66, 67,69, 78, 87, 88, 92, 93, 94 and 104.

The motions (Nos. 5, 8 to 15, 18, 19, 21, 22, 26, 27, 29 to 46, 48, 50 to 64, 68, 70 to 77, 79 to 86, 89 to 91, 95 to 103, 105 to 149) that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Shri Gyan Singh Sohanpal (cut motions nos. 1-4), Shri Saugata Roy (cut motion no. 6), Shri Tapas Banerjee (cut motion No. 7), Shri Ashok Kumar Deb (cut motion no. 16), Shri Tapas Banerjee (cut motion No. 20), Shri Ramjanam Manjhi (cut motion nos. 23, 24, 25), Shri Shashanka Shekhor Biswas (cut motion no. 28, 47 & 49), Shri Sankar Singh (cut motion nos. 65, 66, 67 & 69) Shri Kamal Mukherjee (cut motion nos. 78, 87 & 88) and Shri Abdul Mannan (cut motion nos. 92, 93, 94 and 104) that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and a division was taken with the following result

*NOES*

Abu Ayes Mondal, Shri

Adhikari, Shri Nisith

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bag, Shri Kartick Chandra

Barman, Shri Jogesh Chandra

Bera, Shri Dipak

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Nandagopal

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kaliprasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakrabarty, Shri Subhas

Chakraborty, Shri Sujan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das, Shri Pushpa Chandra

Das, Shri Somendra Chandra

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Himangsu

Gayen, Shri Nripen

Ghatak, Shri Santiranjan

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Goswami, Shri Subhas

Hazra, Shri Samar

Hembram, Srimati Deblina

Hira, Shrimati Mili

Id. Mohammed, Shri

Kabi, Shri Pelab

Kisku, Shri Upendra

Kundu, Shri Ranjit

Let, Shri Bishnu

Mahata Shri Khagendra Nath

Mahata, Shri Satya Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Md. Ansaruddin, Shri

Md. Mahamuddin, Shri

Md. Yakub, Shri

*Mehta, Shri Nishikanta*

Minj, Shri Prakash

Mirquasim Mondal, Shri

Misra, Dr. Surya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondal Shri Subhas

Mondal Sri Mehaboob

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Shri Srikumar

Mukhopadhyay, Shri Chittaranjan

Murmu, Shri Debnath

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Nanda, Shri Kiranmay

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Pakhira, Shri Ratan Chandra

Pal, Shri Shyama Prosad

Pan, Shri Bhaktaram

Pandey, Sri Ajit

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Sakti

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saresh, Shri Ankura

Sengupta, Shri Purnendu

Sk. Khabiruddin Ahmed, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Bakshi, Shri Sanjoy

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chakraborty, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Chattopadhyay, Shri Shovandev

Chattoraj, Shri Suniti

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Humayun Reza, Shri

Lahiri, Shri Jatu

Mahato, Shri Shantiram

Mainul Haque, Shri

Md. Sohrab, Shri

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Kamal

Quazi Abdul Gaffar, Shri

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Sultan, Ahmed, Shri

**ABST**

Shri Prabadh Ch. Sinha

Shri Deba Prasad, Sarkar.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

864,36,75,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 285,24,13,000 already voted on account).

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.16 p.m. till 11 a.m. on Wednesday, the 16th June, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 16th June, 1999 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 14 Ministers, 08 Ministers of State and 114 Members.

[11-00 - 11-10 a.m.]

### 50th Report of the Business Advisory Committee Report

**Mr. Speaker :** I beg to present the 50th Report of the Business Advisory Committee which met in my chamber yesterday.

| | | | | |
|---|---|---|---|---|
| 17.06.99 | (i) | Demand No. 30 | Education and Higher | |
| Thursday | (ii) | Demand No. 45 | Education Department | 4 hours |
| 18.06.99 | | Demand No. 39 | Labour Department | 4 hours |
| Friday | | | | |

The Minister-in-Charge of Parliamentary Affairs may now move the motion for acceptance.

**Shri Rabindra Nath Mondal :** Sir, with your permission I beg to move that the 50th Report of the Business Advisory Committee be agreed to by the House.

The motion was then put and agreed to.

### Starred Questions
### (To which Oral Answers were given)

**প্রাথমিক স্তরে ইংরেজি শিক্ষকদের প্রশিক্ষণ**

***৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১) শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় ঃ**

*বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—*

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার প্রাথমিক স্তরে ইংরেজি চালু করার জন্য শিক্ষকদের প্রশিক্ষণের (ইংরেজি শিক্ষা বিষয়ে) জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন, এবং

(খ) সত্যি হলে, প্রাথমিক স্তরের জন্য ইংরেজি বই কবে নাগাদ প্রকাশিত হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদ এবং রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ এ বিষয়ে উদ্যোগ গ্রহণ করছেন।

(খ) তৃতীয় শ্রেণীর ইংরেজি পাঠ্য পুস্তকের পাণ্ডুলিপি প্রস্তুত হয়েছে। আসন্ন শিক্ষাবর্ষে প্রথম দিকেই উক্ত বই প্রকাশিত হবে বলে আশা করা যায়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই প্রশ্নের জবাব দিতে অস্বস্তি হচ্ছে। এই প্রশ্নের জবাব দেবার কথা ছিল গত ১৭ই মার্চ। ১৭ই মার্চে যে জবাব পাঠিয়েছিলাম সেটার প্রেক্ষিত ছিল ভবিষ্যৎ। এখন অতীত। কাজেই সেটা এখন অপ্রাসঙ্গিক। তাতে বলেছিলাম—(ক) রাজ্যের প্রাথমিক শিক্ষা পর্ষদ এবং রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ এ বিষয়ে উদ্যোগ গ্রহণ করবেন; (খ) তৃতীয় শ্রেণীর ইংরেজি পাঠ্য পুস্তকের পাণ্ডুলিপি প্রস্তুত হয়েছে। আসন্ন শিক্ষাবর্ষে প্রথম দিকেই উক্ত বই প্রকাশিত হবে বলে আশা করা যায়। এই উত্তর আমি পাঠিয়েছিলাম। এখন সেটা অতীত। আজকের উত্তর হবে—ইতঃমধ্যে উক্ত পাঠ্য-পুস্তক ছাত্রছাত্রীদের মধ্যে বিতরণ করা হয়েছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** রাজ্যের প্রাথমিক শিক্ষাপর্ষদ এবং রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ এ বিষয়ে উদ্যোগ গ্রহণ করছেন বলেছেন। আমার প্রশ্ন। এক্ষেত্রে Resource person কারা হবেন এবং কতদিন সময় লাগবে ট্রেনিং দিতে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ এবং রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদ এখন আলোচনা করছেন রাজ্যে যারা ইংরেজি বিষয়ে বিশেষজ্ঞ তাদের নিয়ে দল গঠন করা হবে। তারা বিভিন্ন জায়গায় প্রাথমিক শিক্ষকদের একত্রিত করে তাদের অভিমুখীকরণ করা হবে, যাকে ইংরেজিতে orientation বলা হয়। তারপর আগামী বছর থেকে আর একটু ব্যাপকভাবে প্রশিক্ষিত করবার জন্য উদ্যোগ গ্রহণ করা হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** ইংরেজি পাঠ্য-পুস্তকের ব্যাপারে বললেন যে, পাঠানো

হয়েছে। আমার প্রশ্ন, চাহিদা অনুযায়ী সমস্ত পুস্তক কি সর্বত্র পৌঁছে গেছে, নাকি সেই ইনস্টলমেন্টে পৌঁছাচ্ছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** চাহিদার সম্পূর্ণটাই পাঠাবার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী সঞ্জিবকুমার দাস ঃ** প্রাথমিক তৃতীয় স্তরের ইংরেজি বই পৌঁছে গেছে এটা ঘটনা। পরে স্টেপ বাই স্টেপ ইংরেজি সিলেবাসের যে পরিবর্তন হবে সেটা কি অবস্থায় রয়েছে সেটা যদি দয়া করে জানান।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যেহেতু এই বছর তৃতীয় শ্রেণী থেকে ইংরাজি পাঠ্যপুস্তক প্রচলিত হল এবং এই বছর দ্বিতীয় শ্রেণী থেকে অক্টোবর মাস থেকে ইংরাজি শব্দর পরিচয় ঘটানো হবে, তার সঙ্গে সংগতি রেখে ছাত্র-ছাত্রিরা যাতে ক্লাসে উঠে তাদের ইংরাজি পঠন পাঠন সঠিকভাবে করতে পারে তার জন্য পাঠ্যপুস্তক পরিবর্তনের বিষয়ে ইতিমধ্যে রাজ্যের প্রাথমিক শিক্ষা পর্ষদের বিবেচনার মধ্যে এসেছে এবং তারা উদ্যোগ গ্রহণ করেছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ইংরাজি পাঠ্য পুস্তক পাঠানো হয়েছে। আমাদের অ্যাসেম্বলির এডুকেশন কমিটি আমাদের ওখানে গিয়েছিল এবং সেখানকার অফিসারদের সঙ্গে কথাবার্তা বলেছেন। উত্তরবঙ্গের জেলাগুলিতে ছাত্র-ছাত্রিরা পাঠ্য পুস্তক পায়নি। আপনি কিছু উত্তরবঙ্গে পাঠ্য পুস্তক ডিস্ট্রিবিউশনের জন্য আলাদা ব্যবস্থা করবেন এবং করলে কিভাবে করবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি অবগত আছেন যে মে মাসের ২ তারিখ থেকে শিক্ষাবর্ষ শুরু হয়। শিক্ষা বর্ষের শুরুতে স্কুলে হাজিরা কম থাকে। উত্তরবঙ্গ ছাড়া মে মাসে সমস্ত স্কুলে গ্রীষ্মের ছুটি পড়ে যায়। ফলে পাঠ্য পুস্তক বন্টন করা হলেও আংশিক ছাত্র-ছাত্রি বই পাওয়ার সুযোগ পায়। ছুটির পর স্কুল খুললে বাকি ছাত্র-ছাত্রিদের পাঠ্য পুস্তক বন্টন করা যাবে। জলপাইগুড়ি এবং কুচবিহার জেলায় ছুটি দেরি হয়, যা পাঠ্য পুস্তক পাঠানো হয়েছে তাতে আংশিক ছাত্র-ছাত্রি বই পেয়েছে। গ্রীষ্মের ছুটির পর যখন বিদ্যালয় খুলবে তখন সমস্ত ছাত্র-ছাত্রী বই পেয়ে যাবে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে গ্রীষ্মের ছুটির পর স্কুলগুলি যখন খুলবে সেই সময় তাদের বই-পত্র দেওয়ার ব্যবস্থা করবেন। মালদা জেলায় বন্যাকে কেন্দ্র করে এবারে বেশির ভাগ স্কুলে গ্রীষ্মের ছুটি দেওয়া হয়নি। বন্যা হবে জেনে বন্যার সময় বন্ধ রাখতে হবে বলে সমস্ত স্কুল খোলা রাখা হয়েছিল। এই জেলায় বই দেওয়ার ব্যবস্থা কিভাবে হবে?

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ ১৮ই মে তারিখে মালদা জেলায় বই বন্টন করা হয়েছে গ্রীষ্মের ছুটির আগে।

**শ্রী সৌগত রায়** ঃ অনেক দিন পর, অনেক টালবাহানার পর পবিত্র সরকার কমিটির রিপোর্ট অনুযায়ী দ্বিতীয় শ্রেণীর শেষ ভাগ থেকে এবং তৃতীয় শ্রেণী থেকে ইংরাজি চালু করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন তৃতীয় শ্রেণীতে পাঠ্য পুস্তক ইতিমধ্যে বিতরণ করা হয়েছে, দ্বিতীয় শ্রেণীতে বছরের শেষ দিকে দেওয়া হবে। কিন্তু এই ব্যাপারে এখনও প্রশ্ন রয়েছে এবং অনেকেই বলছেন যে ক্লাস ওয়ান থেকে ইংরাজি পড়ানো উচিত। আমি যেটা জানতে চাই তা হল এই যে নূতন পদ্ধতিতে ইংরাজি পড়ানো হচ্ছে সেটা কিভাবে পড়ানো হচ্ছে এবং এই নুতন পদ্ধতি ঠিকমতো হচ্ছে কিনা এটা দেখার জন্য কোনও কমিটি নিয়োগ করা যায় কিনা ভাবছেন কি? তার একটা কংকারেন্ট ইভ্যালুয়েশান, সমসাময়িক মূল্যায়ন করা যায় তাহলে ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর দেওয়ার আগে উনি যে বিবৃতি দিয়েছেন সেই ব্যাপারে আমি একমত নই। উনি টালবাহানার কথা বলেছেন সেটা ঠিক নয় এবং অনেকেই প্রথম শ্রেণী থেকে চান এই ব্যাপারে যে বিবৃতি দিয়েছেন সেই ব্যাপারে আমি ওনার সঙ্গে একমত নয়। উনি সমীক্ষা করার ব্যাপারে যেটা বলেছেন সেই ব্যাপারে বলি, পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা সংসদ প্রাথমিক স্তরে পাঠ্য পুস্তকের ব্যাপারে দায়িত্ব প্রাপ্ত। ইংরাজি প্রবর্তন করার ফলে ইংরাজির বিষয়ে কতটা যোগ্যতা অর্জন করেছে সেটা দেখার জন্য সংসদকে যদি কোনও পদক্ষেপ গ্রহণ করতে হয় তাহলে তারা করবে এবং যদি কোনও পরিবর্তন করার দরকার হয় তাহলে সেই অনুযায়ী তারা করবে। তবে প্রথম শ্রেণী থেকে ইংরাজি প্রবর্তন করার বিষয় সম্পর্কে রাজ্য সরকার কিছুই চিন্তা ভাবনা করছে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় এই ইংরাজি শিক্ষার প্রশিক্ষণের ব্যাপারে যে কথা বললেন, আমার জিজ্ঞাস্য যে, পশ্চিমবাংলায় এই প্রশিক্ষণের জন্য আপনি নিশ্চয়ই একটা অ্যাসেস করেছেন যে কত সংখ্যক শিক্ষকদের এই প্রশিক্ষণ দিতে হবে? যদিও এই বছরে তো ক্লাস শুরু হয়ে গেছে, প্রশিক্ষণের এখনও ব্যবস্থা হয়নি, আগামী বছর থেকে হবে। আপনি বলেছেন, অভিমুখীকরণের জন্য যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা তো বিরাট ব্যাপার। শিক্ষক প্রশিক্ষণের জন্য এই দপ্তর প্রস্তুত কি না? তারজন্য নেসেসারি ইনফ্রাস্ট্রাকচার, অর্থ বরাদ্দ আছে কি না, না এগুলোর জন্য আবার আটকে যাবে? এগুলোর আপনি অবহিত করুন।

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ রাজ্যে ৫২ হাজারের ওপরে প্রাথমিক বিদ্যালয় আছে। আমরা

প্রথম থেকেই প্রাথমিক শিক্ষা পর্ষদকে বলেছি যে প্রত্যেকটি স্কুলে যাতে একজন করে শিক্ষক প্রশিক্ষিত হন তার ব্যবস্থা করেন। ওরা আমাদের জানিয়েছেন যে, অল্প সময়ের মধ্যে ৫২ হাজার শিক্ষককে প্রশিক্ষিত করা কষ্টসাধ্য ব্যাপার, প্রায় সাধ্যাতীত। তার জন্য পরিকাঠামো গড়ে তোলার ক্ষেত্রে অসুবিধা আছে। আমরা বলেছি, তাঁদের যে ধরনের সাহায্য করা দরকার এই বিভাগ তারজন্য প্রস্তুত আছে। তাঁদের কাছ থেকে আবেদন পেলে আমরা ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ৫২ হাজার স্কুলে একজন করে দিলে ৫২ হাজার জন শিক্ষককে প্রশিক্ষিত করতে হবে, এরজন্য অনেকদিন সময় লাগবে। 'এস. সি. ই. আর. টি' এখনও পর্যন্ত শুরু করেনি। বই ছাপানো শুরু হয়েছে মাত্র। কিছুদিন পরে ক্লাস শুরু হয়ে যাবে। এখন প্রশ্ন হচ্ছে, কিভাবে, কবে নাগাদ ওরা এই অভিমুখীকরণের কাজ শুরু করবেন, সেটা একটু জানান?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য একজন অভিজ্ঞ প্রধান শিক্ষক। একটু সময় ব্যয় করে আপনি যদি ইংরাজি পাঠ্যপুস্তকটা একটু দেখেন তাহলে দেখবেন, যাঁরা মাধ্যমিক পাশ করে এই প্রাথমিক শিক্ষকের চাকুরিতে এসেছেন, তাঁরা পাঠ্যপুস্তকের প্রথমেই একটা যে অধ্যায় দেওয়া আছে সেটা যদি পড়েন, তাহলে নিজ ক্ষমতায় তাঁরা ছেলেমেয়েদের ইংরাজি পড়াতে পারবেন। এতদসত্ত্বেও আমরা যে প্রচেষ্টা নিয়েছি, আমরা শিক্ষা শিবির করতে চাইছি। এক জায়গায় ৫২ হাজার শিক্ষকদের প্রশিক্ষিত করা হবে না। এলাকায় এলাকায় এনে তাঁদের প্রশিক্ষিত করা হবে—এটা হচ্ছে আমাদের প্রকল্প।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা হয়েছে। কাদের কাদের প্রশিক্ষণ দেওয়া হবে, বা কারা কারা প্রশিক্ষণ দেবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রশিক্ষণের ব্যাপারে আমি আগেই বলেছি যে, প্রশিক্ষণ দেওয়ার জন্য আমাদের রাজ্যে বিভিন্ন প্রতিষ্ঠান আছে, ইংরাজি বিষয়ে যাঁরা অভিজ্ঞ। রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পর্ষদ এবং রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদ যৌথভাবে ব্যক্তিদের তালিকা তৈরি করবে। সেইভাবে তারা প্রশিক্ষণ দেবে। প্রশিক্ষণ দেওয়া হবে তাঁদের যাঁরা ইংরাজি পড়াবেন। সেইভাবে আমাদের লক্ষ্য আছে, ৫২ হাজার স্কুলের একজন করে যাতে এর মধ্যে আসেন এবং সম্ভব হলে পরে যাতে আরও শিক্ষককে আনা যায় তারজন্য আমরা চেষ্টা করব।

## Held over Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### পরীক্ষাব্যবস্থা সংস্কারে কমিশনের রিপোর্ট

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৪) **শ্রী তপন হোড় :** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের পরীক্ষা ব্যবস্থার আমূল সংস্কারের জন্য গঠিত বিচার বিভাগীয় কমিশন রাজ্য সরকারের নিকট এখনও রিপোর্ট পেশ করেননি, এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত রিপোর্ট পেশ হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) আশা করা যায় আগামী আগস্ট মাসের মধ্যে ঐ প্রতিবেদন সরকারের নিকট পেশ হতে পারে।

## REGULAR QUESTIONS

**মিঃ স্পিকার :** মন্ত্রীরা না থাকলে খুব হৈ চৈ হয়, এবারে কি হবে?

## Starred Questions
## (To which oral Answer were given)

### 'রাজ্যে র‍্যাগিং'

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৩) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় :** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৮ থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত রাজ্যে 'র‍্যাগিংজনিত কারণে কতজন ছাত্রের মৃত্যু' ঘটেছে; এবং

(খ) র‍্যাগিং বন্ধ করতে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৮ থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত ইঞ্জিনিয়ারিং ও

টেকনোলজিকাল ডিগ্রি কলেজগুলোতে এই রাজ্যে র‍্যাগিংজনিত কারণে কোনও ছাত্রের মৃত্যু ঘটেনি।

(খ) র‍্যাগিং বন্ধ করতে রাজ্য সরকার নিম্নলিখিত পদক্ষেপ নিয়েছেন ঃ-

১) কারিগরি অধিকর্তা, পশ্চিমবঙ্গ সরকার প্রত্যেকটি কলেজে অ্যান্টি র‍্যাগিং কমিটি গঠন করেছেন।

২) তাছাড়া বিভিন্ন ইনস্টিটিউশনে ও অন্যত্র র‍্যাগিং বন্ধ করার জন্য আলোচনাসভার আয়োজন করা হয়ে থাকে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, কোনও ছাত্রের ওই সময়ের মধ্যে মৃত্যু হয়নি বললেন, তাহলে কতগুলো র‍্যাগিংয়ের ঘটানো ঘটেছে এবং তা নিয়ে পুলিশ কেস হয়েছে জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** ওই সময়ের মধ্যে একটা বড় ঘটনা ঘটেছে সেটা আমাদের দপ্তরের কাছে খবর এসেছে এবং তা নিয়ে অনুসন্ধানও করেছি। পুলিশও সেই সম্পর্কে অনুসন্ধান করছে। সেটা হচ্ছে যে, ১৯৯৮-৯৯ সালের শিক্ষাবর্ষে সঞ্জীব অধিকারি বলে বহরমপুরের একটি ছেলে কলেজ অফ টেক্সটাইল টেকনোলজি পড়তে গিয়ে মারা যায়। তার এই মৃত্যু আত্মহত্যা না কি র‍্যাগিং জনিত ঘটনা সেটা পরবর্তী সময়ে পুলিশি তদন্তে জানা যাবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** ওই তদন্তের ফলাফল কি জানা গেছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এখন পর্যন্ত জানা যায়নি। তবে আমাদের দপ্তর ডাইরেক্টর অফ টেকনোলজি এডুকেশন দপ্তরকে অনুসন্ধান করতে বলেছে। আমি ব্যক্তিগতভাবে ডি জির সঙ্গে যোগাযোগ করেছি এবং আমাদের মাননীয় বুদ্ধদেব বাবুর দপ্তরও তদন্তের ব্যবস্থা করেছে। তবে এখনও পর্যন্ত আমাদের কাছে কোনও ফলাফল আসেনি। কিন্তু আমার যেটা মনে হয়েছে এবং আমাদের দপ্তরের অফিসাররা যতটা বুঝেছেন তাতে মনে হচ্ছে এটা ঠিক র‍্যাগিংয়ের ফলে যে ঘটনাটি ঘটেছে সেটা নিশ্চিত করে বলা যায় না। এর পেছনে বড় কতগুলো কারণ আছে, কারণ ছেলেটি হীনমন্যতায় ভুগছিল এবং সেই কারণে আত্মহত্যা করেছে কিনা এই প্রশ্নটাও রয়েছে। তবে পূর্ণ তদন্ত করে রিপোর্ট না পাওয়া পর্যন্ত নিশ্চিত করে বলা মুশকিল। আমাদের দপ্তর বিভিন্ন জায়গায় এবং ওই কলেজের বিভিন্ন অধ্যাপক যারা রয়েছেন তাদের সঙ্গে কথা বলেছেন। তাদের ওই কথা থেকে মনে হয়েছে যে, ছেলেটি হতাশায় ভুগছিল। ছেলেটি অত্যন্ত গরিব ঘর থেকে এসেছে এবং ওই পরিবেশের সঙ্গে তার খাপ খাওয়াতে অসুবিধা হচ্ছিল। এবং ছেলেটি

কথায় কথায় বলে ফেলেছেও যে আমি যে কেন এখানে এলাম, এখানে অন্য ছেলেরা অন্য রকম ইত্যাদি সুতরাং ছেলেটির মধ্যে একটা হতাশা ছিল এবং তারই ফল কিনা অধ্যাপকদের তা নিয়ে সন্দেহ রয়েছে। যে কারণেই হোক ঘটনাটি ঘটেছে এবং তার তদন্ত চলছে।

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, ১লা জানুয়ারি ১৯৯৮ থেকে ১৯৯৯ সালের জানুয়ারি পর্যন্ত র‍্যাগিং জনিত কারণে মৃত্যু না হলেও প্রায়শ আমরা খবরের কাগজে পড়ে থাকি যে, কলেজে প্রথম ভর্তি হওয়ার পরে র‍্যাগিংয়ের ঘটনা ঘটেছে, আমার প্রশ্ন যে, ওই সময়ের মধ্যে র‍্যাগিং হওয়া সংক্রান্ত কতগুলো ঘটনার খবর আপনার দপ্তরে এসেছে এবং তার সংখ্যা কত?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ সাধারণত র‍্যাগিং সংক্রান্ত ঘটনা আমাদের দপ্তরে ওইভাবে পৌঁছালেও ছোটখাট অনেক ঘটনা ঘটে সেগুলো ঠিক জানতে পারি না। তবে র‍্যাগিংয়ের ব্যাপারে কিছু কিছু হোস্টেলে এই ধরণের ঘটনা ঘটে এবং সেটা র‍্যাগিং কিনা তা নিয়ে প্রশ্ন দাঁড়িয়েছে, এটা নিয়ে আমাদের রাজ্যের মত অন্যান্য রাজ্যও আলোচনা করছে। এবং সেখানে র‍্যাগিং বলতে কি বোঝাবে সেটা নিয়ে একটা বিতর্ক আছে। অনেকগুলো হোস্টেলে অনেক ঘটনা ঘটছে, সেগুলোকে ঠিক র‍্যাগিং বলা যাবে কিনা এবং কোন প্রকৃত র‍্যাগিং এটা নিয়ে একটা আলোচনা চলছে। এবং কোন র‍্যাগিংটাকে আইনগ্রাহ্য র‍্যাগিং বলে গৃহীত হবে সেটা নিয়ে একটা বিতর্ক চলছে এবং সেইকারণে এই সম্পর্কে একটা কমিটি করেছি। এতে একজন প্রাক্তন বিচারপতিকে দিয়ে চেয়ারম্যান করে কমিটি করেছি, তারা কাজ করছেন। এবং এই সম্পর্কে ওদের প্রতিবেদন পাওয়ার পরে আমরা এই অ্যাসেম্বলিতে একটা বিল আনব বলে ঠিক করেছি। এবং এই ব্যাপারে কিন্তু বিভিন্ন প্রতিষ্ঠানে প্রশ্নমালা পাঠানো হয়েছে? এবং তারা এটা ঠিক করছেন কিভাবে কি করবেন। দু-একটি ঘটনা আমাদের কাছে এলে আমরা যেটা করি, সঙ্গে সঙ্গে কলেজের থেকে খবরাখবর নেওয়ার চেষ্টা করি। এই বছরে এই ধরনের ঘটনা ছাড়া উচ্চ শিক্ষা বিভাগে তেমন ঘটনা অনেক কম বলা যেতে পারে। প্রেসিডেন্সি কলেজে কিছু ঘটনা হয়েছিল, সেটা মারাত্মক নয়, আমরা সেটা এনকোয়ারি করেছি, অধ্যক্ষ নিজেও উদ্যোগ নিয়েছেন, তারপরে সেটা মিটে যায়। তাছাড়া র‍্যাগিং সম্বন্ধে যা বুঝি তার জন্য যে ঘটনা ঘটে, আমাদের এখানে দাবি যে রকম কলেজ আছে, সেখানে সেই রকম বড় ধরনের ঘটনা ঘটেনি।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী গৌতম চক্রবর্তী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে কমিটিটা করেছেন, সেই

কমিটিতে কে কে আছেন, আপনি বলেছেন প্রাক্তন বিচারপতি আছেন, কমিটির রিপোর্টটা কবে নাগাদ আসতে পারে বলে মনে করছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি মাননীয় সদস্যকে জানাচ্ছি, আমরা যে কমিটি করেছি, তাতে প্রাক্তন বিচারপতি শ্রী অবনীশ সিংহ রায় আছেন, এন. আর. এস. মেডিক্যাল কলেজের প্রিন্সিপাল আছেন, বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজের (ডিম ইউনিভার্সিটি) ভাইস, চ্যান্সেলার আছেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের যিনি নাকি সাইকোলজির অধ্যাপক নৃসিংহ ভট্টাচার্য মহাশয় আছেন আর দু-একজন আছেন এদের নিয়ে কমিটি করা হয়েছে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিধানসভায় জানিয়েছেন, আপনি ভাবছেন যে আইনের মাধ্যমে র‍্যাগিং বন্ধ করা যায় কিনা সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করছেন, এটা আমাদের প্রশ্ন আকারেও ছিল, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, আপনি এই বিলটা কত দিনের মধ্যে হাউসে নিয়ে আসবেন, এই ব্যাপারে যদি বলেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই ব্যাপারে একটু সময় লাগবে। র‍্যাগিং নিয়ে হাইকোর্টে মামলা হয়েছিল এবং বিচারকরা এই নিয়ে চিন্তা-ভাবনা করেছেন, তামিলনাড়ুতে ওরা একটা আইন পাসও করেছে, সেখানে একটা ছেলের মৃত্যু ঘটেছিল, তার পরিপ্রেক্ষিতে পরবর্তী সময়ে আরও দু একটি রাজ্যে তারা আইন করেছেন। আমাদের এখানে যেটা বলা হয়েছে, যারা বিশেষজ্ঞ লোক আছেন, এটা একটা স্পর্শকাতর ব্যাপার, সেইজন্য প্রশ্নমালা বিভিন্ন জায়গায় পাঠান হয়েছে, বিভিন্ন ইঞ্জিনিয়ারিং কলেজে, টেকনোলজিক্যাল কলেজে তারা যাচ্ছেন, ওরা কাজটা করছে, আমরা এটুকু বলতে পারি ওদের কাছ থেকে আমরা প্রতিবেদন পেলে-আমাদের সঙ্গে চেয়ারম্যানের কথা হয়েছে—তিনি বলছেন কাজটা খুব কঠিন, আরও কিছু সাইকোলজির ব্যাপার এখানে জড়িত আছে, তাই ওরা খুব চিন্তা-ভাবনা করে র‍্যাগিং এর ডেফিনেশন কোনটা ধরবে, কোনটা আইনের মধ্যে আসবে, এইগুলি তারা আলোচনা করছেন। ওদের প্রতি বেদন পেলে আমরা আগেও বলেছি, বিলটা বিধানসভায় আনব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী একটি কমিটি তৈরি করার কথা বলেছেন, আমাদের দেশে বলা হয়, যদি কোন জিনিস চেপে দিতে হয় তাহলে কমিটি করা ভাল। এই রাস্তাই মন্ত্রী নিয়েছেন। আমি যখন ৬০-এর দশকে আই. আই. টি. তে ইঞ্জিনিয়ারিং পড়তে গিয়েছিলাম, তখন র‍্যাগিং অসহনীয় ছিল, এখন কমে এসেছে, আরও কমা দরকার। যে সমস্ত ইন্সিটিটিউট গুলিতে র‍্যাগিং হয়, যেমন আই. আই. টি. , আই. আই. এম, আই. এস. আই., এইগুলি উচ্চ শিক্ষা দপ্তরের অধীনে নয়। কিন্তু তা সত্ত্বেও

আমাদের রাজ্যের মধ্যে যে সমস্ত রেসিডেনসিয়াল ইন্সটিটিউশন আছে তাদের প্রধানদের নিয়ে কখনও মিটিং করেছেন কি, যাতে তার পরের শিক্ষাবর্ষে র‍্যাগিং কম করা হয়?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই, এদের সবাইকে ডেকে নিয়ে আমাদের মিটিং করেন এবং সেই রিপোর্টগুলো তাদের মাধ্যমে আমার কাছে আসে। আর. ই কলেজে যখন এই ধরনের ঘটনা ঘটেছিল তখন আমি নিজে দুর্গাপুর চলে গেছি এবং ছাত্র, শিক্ষক সকলের সঙ্গে সাক্ষাৎ করেছি। আর. ই কলেজেতে যে ছাত্রটি র‍্যাগিঙের সঙ্গে যুক্ত ছিল তাকে যখন শাস্তি দেওয়া হয়, তখন অন্য ছাত্ররা তা তুলে নেওয়ার অন্যায় দাবি করেন, কিন্তু তা মানা হয়নি। এর আগেও যখন ইণ্ডিয়ান ইনস্টিটিউট অফ টেকনোলজিতে র‍্যাগিং হয় আমি তখন ডিরেক্টরের সঙ্গে ব্যক্তিগত ভাবে যোগাযোগ করি, তাকে বলি এবং তিনি খানিকটা অনমনীয় মনোভাব দেখান। তবে তার সঙ্গে আলোচনা করার পর থেকে খুব বড় ধরনের র‍্যাগিঙের ঘটনা কিন্তু আমাদের রাজ্যে হয়নি। যেহেতু হয়নি, আর একটা কমিটি যখন আমরা করেছি তখন আবার প্রধানদের নিয়ে আলাদা করে ডেকে আমি যদি আলোচনা করি তাহলে সেটা সঙ্গত হবেনা। কমিটি তাদের সঙ্গে মীট করছে এবং কথা বলছে। যদি কোন মারাত্মক ধরনের ঘটনা ঘটে, যেমন বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে, সেখানে যখন ঘটনা ঘটে, যদিও সেটা আমার দপ্তরের মধ্যে পড়েনা, তবুও আমি ভি. সি-র সঙ্গে যোগাযোগ করি—আসুন আমরা এক সঙ্গে কথা বলি। এই ব্যাপারগুলো যখন ঘটে তখন যথাযোগ্য ভূমিকা পালন করার চেষ্টা করি।

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** আনন্দ উপভোগ করার জন্য এই র‍্যাগিঙের ঘটনাগুলো হয়। এটা বন্ধ করার জন্য আপনি আইনের যে বিধিব্যবস্থা গ্রহণ করতে চলেছেন সেটাকে আমি সাধুবাদ জানাই। এই ব্যাপারে দৃঢ় পদক্ষেপ গ্রহণ করা উচিত।

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী ঃ** মাননীয় সদস্য যেটা বললেন, সেটা প্রশ্ন নয়। কিন্তু তার বক্তব্যের সঙ্গে আমি সহমত পোষণ করি। আমি এই হাউসে একটা কথা বলতে পারি এই র‍্যাগিঙের ঘটা আমরা শক্ত হাতে মোকাবিলা করব। আর. ই কলেজের ব্যাপারে কর্ণাটক থেকে চিঠি এসেছিল, কিন্তু তা সত্ত্বেও আমরা সেই ছাত্রটাকে কলেজ থেকে বার করে দিয়েছি। আমরা বলেছি আমাদের রাজ্যে আমরা র‍্যাগিং হতে দেবনা এবং এর সঙ্গে যারা যুক্ত তাদের আমরা বার করে দেব। এই ব্যাপারে আইন আনব এবং আমি নিজে তামিলনাড়ু গিয়েছিলাম, ওরাও এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেছেন।

**'যুব আবাস'**

***২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৩) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** যুব-কল্যাণ বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮-২-৯৯ পর্যন্ত) কতগুলি নতুন যুব আবাস চালু করা হয়েছে (জায়গার নামসহ)?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) নজরুল যুব আবাস, চুরুলিয়া, জিলা—বর্ধমান

(খ) হাওড়া যুব আবাস, হাওড়া এছাড়া পশ্চিমবঙ্গ পর্বতারোহন ও অ্যাডভেঞ্চার ফাউণ্ডেশন (WBMAF) কর্তৃক পরিচালিত 'তেনজিং নোরগে যুব আবাস'টী দার্জিলিং এ এই বছরে চালু হয়েছে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন পুরুলিয়া, হাওড়া, দার্জিলিঙে তিনটি যুব আবাস চালু হয়েছে। এই তিনটে সমেত রাজ্যের ভেতরে এবং বাইরে যুব আবসের সংখ্যা কত হল জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই তিনটে যুব আবাস নিয়ে রাজ্যের ভেতরে ১৬টি এবং রাজ্যের বাইরে চারটি আছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বাইরের চারটি যুব আবাসের নাম কি এবং আসন সংখ্যা কত?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আসন সংখ্যা কত, তার উত্তর এখনই দিতে পারছি না। একটা মাদ্রাজ যুব আবাস—তামিলনাড়ুতে, ম্যাসেঞ্জোর যুব আবাস—বিহারে, রাজগীর যুব আবাস বিহারে এবং পুরী যুব আবাস উড়িষ্যায়

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** রাজধানী দিল্লিতে যুব আবাস এবং যুব কেন্দ্র গড়ে তোলার কোনও পরিকল্পনা আছে কিনা এবং থাকলে কোন পর্য্যায়ে আছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমাদের পরিকল্পনা আছে। দিল্লি প্রশাসনের কাছে জমি চেয়েছি, এই বিষয়ে কথাবার্তা চলছে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** সুন্দরবনে সাগরে যুব আবাস আছে। কিন্তু মূল সুন্দরবনের নদী-খাঁড়ি-জঙ্গল এলাকাতে কোনও যুব আবাস গড়ে তোলার পরিকল্পনা আছ কিনা এবং কোনও ব্যবস্থা গ্রহণের উদ্যোগ নিয়েছেন কিনা জানাবেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** কৈখালিতে একটা যুব আবাস করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। সি. পি. ডব্লু. ডি. এটা করবে, তারা কেন্দ্রের কাছে অনুমোদনের জন্য পাঠিয়েছে, সেটা পেলে করবে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** পশ্চিমবঙ্গের যুব আবাসগুলি বসবাসের অযোগ্য, সেটা সবাই জানে, তার উদাহরণ চুরুলিয়া। ঐগুলো যাতে শুধু নামেই না থাকে, বসবাসের যোগ্য করা যায়, তার জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন কি? বা, তিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যকে আমি অনুরোধ করব, এই সপ্তাহে চুরুলিয়া যুব আবাসে যান এবং ফিরে এসে মন্তব্য করুন থাকার অবস্থা আছে কিনা। এমনিতে সাধারণভাবে কিছু সমস্যা আছে, অনেক ক্ষেত্রে রক্ষণাবেক্ষণের ব্যাপারে বাড়তি উদ্যোগ নিয়েছি। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, গত আর্থিক বছরে ৯৮-৯৯তে যুব আবাস গুলিতে রিনোভেসনের কাজ শুরু হয়েছে। তার পরিমাণ বলছি। বোলপুর যুব কেন্দ্র—৪,৯০,৫৫০ টাকা, দীঘা যুব কেন্দ্র—৩,৭১,৪০২ টাকা, লালবাগ যুব কেন্দ্র—৫,৬২,৫৫০ টাকা, হাওড়া যুব কেন্দ্র—৬ লক্ষ টাকা, গঙ্গাসাগর—১৪,১৬,৯৭৫ টাকা, নজরুল যুব আবাস চুরুলিয়া—১১,০১,৬৭৩ টাকা, মুকুটমনিপুর যুব আবাস—৩,৬৭,০০৭, রামকিংকর যুব আবাস— ৫৪ হাজার টাকা। শুশুনিয়া ৩ লক্ষ ১৮ হাজার ১১ টাকা, রাজ্য যুব কেন্দ্র মৌলালী ১৯ লক্ষ ৮৩ হাজার ১৪৭ টাকা, বক্রেশ্বর যুব আবাস ৪ লক্ষ ৯৪ হাজার ২০৮ তাছাড়া আরও একটি ৪ লক্ষ ৩২ হাজার ৮৬৮ টাকার মেরামতির প্রস্তাব এ ক্ষেত্রে আছে। কতগুলো যুবকেন্দ্র মেরামতির কাজ সম্পূর্ণ হয়ে গেছে। বাকিগুলোতে চলছে। এই মেরামতির কাজ সম্পূর্ণ হলে মাননীয় সদস্যের মত আমারও আশঙ্কার নিরসন ঘটবে। তবে চুরুলিয়া সম্পর্কে আপনি যে অভিযোগ করলেন সেটা সত্য নয়।

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** পুরুলিয়াতে অযোধ্যা হিল একটি গুরুত্বপূর্ণ জায়গা। মাননীয় মন্ত্রী গেছেন সেখানে ট্যুরিজম এর স্কোপও সেখানে আছে। যুব আবাসের কয়েকটা কটেজও সেখানে আছে। এনটার অযোধ্যা হিল এলাকায় ট্যুরিজম করে যুব আবাস করার কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** পর্যটন সংক্রান্ত প্রশ্ন পর্যটনমন্ত্রী হিসাবে উল্লেখ করে বলতে হবে, যুব কল্যাণের উত্তর দিতে গিয়ে পর্যটন বিভাগের প্রশ্নের উত্তর আমি দেব না। অযোধ্যা পাহাড়ে এই মুহূর্তে যুব আবাস করার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, পশ্চিমবঙ্গের বিভিন্ন

জায়গায় আপনি ইউথ হোস্টেল করেছেন। যুবতীদের জন্য হোস্টেল করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** শুধু যুবতীদের জন্য আলাদা করে কোনও যুব আবাস করার কোনও পরিকল্পনা আমাদের নেই। বর্তমানে আমাদের যুব আবাস যুবক যুবতী উভয়ের জন্য।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি দার্জিলিং যুব আবাস যে তৈরি হয়েছে, তার জন্য কত খরচ হয়েছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** তেনজিং নোরগে যুব আবাস, ওয়েস্ট বেঙ্গল মাউন্টেনিয়ারিং ফাউণ্ডেশনের যুব আবাস, এর জন্য ১৪ লক্ষ ৯০ হাজার ৫৭১ টাকা খরচ হয়েছে।

**শ্রী সুভাষ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি বর্ধমান শহরে যে যুব আবাস তৈরির কাজ চলছে কিনা, চললে কবে নাগাদ শেষ হবে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমরা আশা করছি এই আর্থিক বছরের মধ্যেই বর্ধমান যুব আবাস চালু হবে।

**'ইঞ্জিনিয়ারিং কলেজে ছাত্রভর্তি'**

***২৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৯) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, যৌথ উদ্যোগে আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজে ছাত্রভর্তি শুরু হয়ে গেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কলেজে ছাত্রভর্তির নিয়মাবলী কীরূপ?

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী ঃ**

(ক) হ্যাঁ, আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজে ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষ থেকে ছাত্র ভর্তি শুরু হয়েছে।

(খ) জয়েন্ট এন্ট্রাস পরীক্ষার মেধা তালিকার ভিত্তিতে শতকরা ৯৫ ভাগ ছাত্র ছাত্রী সেখানে ভর্তি করা হয় এবং বাকী ৫ ভাগ ছাত্র ছাত্রী এন. আর. আই. (নন রেসিডেন্ট ইণ্ডিয়ান)। ম্যানেজমেন্ট কোটায় ভর্তি করা হয়।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আপনি বললেন ৯৮-৯৯ শিক্ষাবর্ষে ছাত্র ভর্তি শুরু হয়েছে

*কিন্তু বর্তমানে তাদের কলেজ বিল্ডিং হোস্টেল না হওয়ার জন্য ছাত্ররা কোথায় থেকে ক্লাস করছে, কোথায় থাকছে, কোথায় থেকে পড়াশোনা করছে কারণ আপনি তো বললেন এটা রেসিডেনশিয়াল। এটা দয়া করে জানাবেন।*

[11-40 – 11-50 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই আমরা যে নতুন কলেজগুলি করছি এই ইঞ্জিনীয়ারিং কলেজগুলি ব্যয় সাপেক্ষ এবং এই কলেজের অনেকগুলি গত বছর হয়েছে, তারা জমি পেয়েছে এবং আপনি নিশ্চয়ই জানেন তারা বাড়ি তৈরির কাজ শুরু করেছে। কিন্তু আমরা সরকার থেকে তাদের সাহায্য করছি এবং আমাদের মাননীয় টেকনীক্যাল ও ট্রেনিংয়ের মন্ত্রী বংশগোপালবাবু তিনিই ব্যবস্থা করেছেন ওদের একটা ইনস্টিটিউটে ক্লাস করার জন্য। সেখানে একটা ব্যাপার হয়ত পরবর্তী সময়ে অন্য একটা জায়গায় নিয়ে যাবে। তবে এই কলেজগুলি এই রকম নয় যে সকলকেই থাকার বন্দোবস্ত করে দেওয়া হবে। কলেজগুলি যতটা পারবে এই সমস্ত ছাত্রদের হোস্টেলের বন্দোবস্ত করবে। আমাদের যে কথা হয়েছে তারা সেই হোস্টেলগুলি আস্তে আস্তে করবেন ছাত্রদের থাকার বন্দোবস্ত করেছেন কিন্তু কোনও ইঞ্জিনিয়ারিং কলেজেই ১০০ ভাগ ছাত্রদের থাকার বন্দোবস্ত নেই, একমাত্র বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজ যেটা ডীমড্ ইউনিভার্সিটি ছাড়া। এমনকি কল্যানি গভর্নমেন্ট ইঞ্জিনিয়ারিং কলেজও করেছে তাতেও ১০০ ভাগ ছাত্রের থাকার বন্দোবস্ত করতে পারবে না। আমরা প্রতি বছরই ধীরে ধীরে হোস্টেল বাড়ি তৈরি করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা স্পেসিফিক কোয়েশ্চেন করছি, উনি বললেন বিল্ডিং এখনও কমপ্লিট হয়নি, কাজ শুরু হয়েছে। বর্তমানে ছাত্ররা কোথায় ক্লাস করছে সেই প্রতিষ্ঠানের নাম জানতে চাইছি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** বর্তমানে ছাত্ররা একটা স্কুল বাড়িতে ক্লাস করছে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** কোন জোলায় কোন মহকুমায় এই স্কুলটির অবস্থান, তার নাম কি, তার সঙ্গে সরকারের কি সম্পর্ক?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** প্রথমত মনে রাখবেন এই কলেজটি সরকারি কলেজ নয়, এটা প্রাইভেট কলেজ।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** এই স্কুলটি কোন জেলায় কোন মহকুমায় সেটা বলুন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এটি কোন স্কুলে হচ্ছে বা কোন মহকুমায় হচ্ছে সেটা

মাননীয় সদস্য আমার থেকে ভাল করেই জানেন। তাদের বাসে করে নিয়ে যেতে হয়। কোনও ছাত্র বা কোনও অভিভাবক এখনও পর্যন্ত আমাদের কাছে কোনও লিখিত অভিযোগ জানায়নি যার জন্য আমি এনকয়ারী করে জানাব। আমি আমাদের ডিরেক্টর অব টেকনীক্যাল এডুকেশনকে আসানসোলে পাঠিয়েছিলাম যখন সেখানে দু দল ছাত্রের মধ্যে ঝগড়া হয়। তাঁরা ঘুরে এসেছেন। কোন স্কুলে তারা ক্লাস করবে সেটা তাদের সাথে কথা বলে ঠিক করেছেন। আপনি আমাকে নোটিশ না দিলে এই মুহূর্তে আমি নামটা বলতে পারব না।

(নয়েজ কোথায় ক্লাস হচ্ছে বলে দিন না) (হই-চই)

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** এইমাত্র আপনি বললেন যে আমি আপনার থেকে ভাল জানি। আমি যদি ভাল জানতাম তাহলে আমি ওদিকে বসতাম, আর আপনি এ দিকে বসতেন। আপনি একজন সিনিয়র মিনিষ্টার আর আমি একজন জুনিয়র সদস্য। আমি একটা ছোট স্পেসিফিক প্রশ্ন করেছিলাম কিন্তু আপনি নিজে বললেন যে বিল্ডিং তৈরি সম্পূর্ণ হয়নি। আপনাদের যৌথ উদ্যোগে ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্ররা বর্তমানে কোন স্কুলে তাদের ইঞ্জিনিয়ারিং ক্লাস করছে, এটা একটা ছোট প্রশ্ন। কোথায় করছে তার নামটা জানতে চাইলাম?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এই মুহূর্তে তারা কোন স্কুলে ক্লাস করছে আপনি আলাদা করে নোটিশ দেবেন বা চিঠি দেবেন। আমি আবার জানাচ্ছি এটা কোনও বিতর্কের ব্যাপার নয়। তারা একটা স্কুল খুঁজে নিয়ে সেখানে ক্লাস করছে এই খবরটাই আমার কাছে আছে, কিন্তু কোন স্কুলে সেটা নোটিশ দিলে আমি জানিয়ে দেব।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আমি খুব দুঃখ পেলাম উনি এক সময় আমাকে বলে ছিলেন ভাল করে কোয়েশ্চেন করবে যাতে মন্ত্রীরা বিপাকে পড়েন। আমার মনে হয় আমি খুব অল্প সময়ে সেই জায়গায় পৌছে গেছি। উনি যে ইনফরমেশনটা পেয়েছেন বোঝাই যাচ্ছে তার সোর্সটা খুবই উইক। আপনাকে ওয়েল ইক্যুইপড করে পাঠায়নি। যাইহোক, আমার প্রশ্ন হচ্ছে, বিল্ডিং কবে নাগাদ সম্পূর্ণ হবে এবং কোন শিক্ষাবর্ষ থেকে নতুন বিল্ডিঙে ছাত্ররা ক্লাস করতে পারবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** বিল্ডিং কবে শেষ হবে, কবে নাগাদ ছাত্ররা সেখানে ক্লাস করতে পারবে একথা কী এই হাউসে বলা সম্ভব? সম্ভব নয় এই জন্য যে তারা কাজ শুরু করেছে। তবে আমরা খবরা-খবর নিচ্ছি। এটাও মনে রাখতে হবে যে, তাদের অর্থ সংগ্রহ করতে হবে। তারা এই কাজটা চালিয়ে যাবে। তারা যাতে এই বিল্ডিং তাড়াতাড়ি শেষ করতে পারে তার জন্য আমরা যোগাযোগ রাখছি। কিন্তু একটা ইঞ্জিনিয়ারিং

কলেজ বিল্ডিং শেষ করতে অনেক টাকা দরকার এবং সময়ও লাগে। আমরা সেই বন্দোবস্ত করেছি। কিন্তু কেন সেখানে গণ্ডগোল হয়েছিল, কেন তাদের আরেকটা স্কুলে যেতে হয়েছিল, আমি এই তথ্যগুলো এই মুহূর্তে আপনাদের দিতে চাইছি না। মাননীয় সদস্য জানতে চেয়েছেন, ক্লাস হচ্ছে কিনা, পড়াশোনা হচ্ছে কি না? আমি বলছি, হচ্ছে। কিন্তু কেন তাদের আরেকটা স্কুলে যেতে হল, সরকারি ব্যবস্থা বানচাল হয়ে গেল, কারা এর পেছনে আছে, আমি এখনই সেসব বলতে চাইছি না। আবার বলছি, সরকারি অফিসারদের পাঠিয়েছিলাম, তাঁরা সমস্ত খবরা-খবর নিয়েছেন। সেখানকার পরিচালন সমিতিকে ডেকে পাঠিয়েছিলাম। তাঁদের বলেছি, ঐ স্কুলে বেশিদিন চালাতে পারবেন না, বাড়িটা তাড়াতাড়ি করতে হবে।

**শ্রী নির্মল দাস** ঃ আসলে মাননীয় মন্ত্রী মহাশয় আপনি অতীতে বলেছিলেন, শিল্পের জন্য ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট হিসাবে টেকনিক্যাল কলেজ জরুরি। যেমন আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজ নিয়ে যে প্রশ্ন এখানে এসেছে তাতে সময়ের মধ্যে শেষ করলে সরকারি অর্থভার লাঘব হয়। আমার প্রশ্ন হচ্ছে, আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজের মত রাজ্যে বিভিন্ন স্থানে টেকনিক্যাল ইনস্টিটিউট করার কোনও উদ্যোগ আছে কিনা? আমি বিশেষ করে ডুয়ার্সের কথা বলছি। সেখানে কোনও ইঞ্জিনিয়ারিং কলেজ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ যদিও এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয় তবুও বলছি। গত বছর পর্যন্ত ৭-টা প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ এই রাজ্যে হয়েছে। আর, একটা গভর্নমেন্ট ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে। অর্থাৎ মোট ৮-টা ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে। কিন্তু গত ১৯৬৪ সাল থেকে ১৯৯৪ সাল, এই প্রায় ৩০ বছরে কোনও ইঞ্জিনিয়ারিং কলেজ পশ্চিমবাংলায় হয়নি। গত দু বছর ধরে বেশ কয়েকটা প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে। আগে আমাদের এখানকার ছেলে মেয়ে যারা বাইরে ইঞ্জিনিয়ারিং পড়তে যেতেন তাঁদের এখন আর বাইরে যেতে হচ্ছে না। এ বছরও এ.আই.সি.টি.ই. আমাদের প্রস্তাবিত পাঁচটা ইঞ্জিনিয়ারিং কলেজ অনুমোদন করেছেন। আমরাও নো অবজেকশন সার্টিফিকেট দিয়ে দিয়েছি সরকার থেকে। শিলিগুড়ি, সিউড়ি, ভি.আই.পি. রোড, লিলুয়া ও বেলেঘাটা—এই পাঁচটা ইঞ্জিনিয়ারিং কলেজের অনুমোদন দেওয়ার পর আমরা আশা করছি এগুলো চালু করা যাবে।

মাননীয় সদস্যকে বলছি, নির্মল বাবুকে, শিলিগুড়িতে দিয়েছে। এটাতো নর্থ বেঙ্গলের মধ্যেই পড়ে। এছাড়া, আমাদের ডাইরেক্টর দার্জিলিং গিয়েছিলেন। সেখানে একটা কলেজ করার জন্য আলোচনা হচ্ছে। ভবিষ্যতে নর্থ বেঙ্গলে আরও একটা ইঞ্জিনিয়ারিং কলেজ করা যায় কিনা তার ভাবনা-চিন্তাও চলছে।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন—আসালসোল ইঞ্জিনিয়ারিং কলেজ এবং যে সমস্ত প্রাইভেট কলেজগুলো আমাদের রাজ্যে হয়েছে, সেখানকার ছাত্র-ছাত্রীদের মাসে কত টাকা মাইনে দিতে হয়?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজগুলোতে কত টাকা বেতন দিতে হবে সে ব্যাপারে এ.আই.সি.টি. একটা কমিটি করে দিয়েছে। সেই কমিটি তারা কাজ করছে, তারাই ঠিক করে দেন, তারপর সেটা এ.আই.সি.টি.-র কাছে পাঠানো হয়। তারা অ্যপ্রুভ করলে আমরা বলি এটা দিতে হবে। এর আগে যেহেতু কমিটি করা হয়নি এবং আমাদের রাজ্যে প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজগুলো নতুন, সেজন্য আমরা কলেজগুলোর সঙ্গে কথা বলে তাদের টিউশন ফি ঠিক করে দিয়েছিলাম মাসে ১,৭৫০ টাকা। হলদিয়া ইঞ্জিনিয়ারিং কলেজ এবং কোলাঘাট ইঞ্জিনিয়ারিং কলেজে তারা এসেছে কম বেতনে। এবছর একটা কমিটি করে দেওয়া হয়েছে, এ.আই.সি.টি. করে দিয়েছে। সেই কমিটি কল্যাণী ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলার বাসুদেব বর্মণের নেতৃত্বে এটা নিয়ে আলোচনা করেছেন। তাঁরা এই ফি ঠিক করে দেবেন। তারপর এটা এ.আই.সি.টি.-র কাছে যাবে। এ.আই.সি.টি. অ্যপ্রুভ করলে আমরা বলে দেব মাসে বা বছরে ঐ কলেজগুলোকে কত ফি দিতে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আশ্চর্য তথ্য জানা গেল। এই ইঞ্জিনিয়ারিং কলেজগুলো তৈরি হয়েছে, এখানে অ্যানাউন্স করা হয়েছে। কিন্তু তার ক্লাসগুলো হয় কোনও স্কুলে। আমি যতদূর জানি ইঞ্জিনিয়ারিং-এ ফার্স্ট ইয়ার থেকে ওয়ার্কশপ টেকনোলজি এবং ল্যাবোরেটরি সাবজেক্ট পড়ানো হয়। কলেজ বিল্ডিং যদি না থাকে এবং স্কুলে যদি ক্লাস হয় তাহলে ওয়ার্কশপ, ল্যাবোরেটরি কোথায় থাকবে? ৪ বছরের মধ্যে যদি ২-৩ বছর এভাবে নষ্ট হবে। আমি স্পেসিফিক্যালি আপনার কাছে জানতে চাই, যে প্রশ্ন মাননীয় সঞ্জীব বাবু করলেন, সেটা হল আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজ কত টাকা মাইনে নেন? এছাড়া ইঞ্জিনিয়ারিং-এ কোন কোন সাবজেক্ট সেখানে পড়ানো হয় এবং ওখানকার ওয়ার্কশপ এবং ল্যাবোরেটরির কাজ কোথায় করানো হচ্ছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাই যে, আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজে যে বিষয়গুলো চালু করা হয়েছে সেগুলো হল, ইলেকট্রনিক্স, কমপিউটার সাইন্স, ইনফরমেশন টেকনোলজি এবং ইলেকট্রিকাল ইঞ্জিনিয়ারিং। এসবের জন্য এ. আই. সি. টি. অনুমোদন দিয়েছে। কত ছাত্র ভর্তি হবে সেটাও এ. আই. সি. টি. ঠিক করে দিয়েছে। ইঞ্জিনিয়ারিং কলেজে ওয়ার্কশপ ইত্যাদি ব্যাপারে বলছি যে, এ. আই. সি. টি.

প্রতি বছর এগুলো দেখে এবং মণিটরিং করেন। কোন কলেজ এ. আই. সি. টি. র নর্মস কে যদি ভায়োলেট করে তাহলে তারা সেই কলেজের রিকগনিশন তুলে নেবে। আপনি প্রথমে যেটা বলেন যে, ফার্স্ট ইয়ার থেকে ল্যাবোরেটরি বেসড পড়ানো শুরু হয়। আমি বলছি তা নয়। প্রথম বছর ডেজনারেল সাবজেক্ট গুলো পড়ানো হয়। তার জন্য প্রয়োজনীয় ওয়ার্কশপ দরকার হয়। তার জন্য প্রয়োজনীয় ল্যাবোরেটরির প্রয়োজন হয়। প্রথম বছর ফিজিক্স, কেমেস্ট্রির ল্যাবোরেটরি দরকার হয়। এরজন্য আমরা যে বন্দোবস্ত করেছি সেটা হল যে, আই. টি. আই.র পলিটেকনিক কলেজগুলোর সঙ্গে আমরা যোগাযোগ করেছি। এই কলেজগুলো সেখান থেকে ল্যাবোরেটরি ব্যবহার করে। যেমন নেতাজী সুভাষ ওপেন ইউনিভারসিটি যাদবপুর ইউনিভারসিটির ওয়ার্কশপ ব্যবহার করছে। আসানসোলে আমরা এই বন্দোবস্ত করেছিলাম, কিন্তু সেখানে সমস্যা দেখা দিয়েছিল। দু'দল ছাত্রের মধ্যে বিরোধ দেখা দিয়েছিল। ফলে আমরা যে বন্দোবস্ত করেছিলাম তা বানচাল হয়ে গিয়েছিল। তখন রাতারাতি অন্য বন্দোবস্ত করতে হয়েছে। বংশগোপাল-বাবুর দপ্তরের যে পলিটেকনিক এবং আই. টি. আই. আছে তার পরিকাঠামো এই কলেজ ব্যবহার করছে এবং তারা নিজেদের পরিকাঠামো গড়ে তোলার উদ্যোগ নিয়েছে।

'স্লেট পরীক্ষা'

*২৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪৭) **শ্রী সৌগত রায় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালে রাজ্যে স্লেট পরীক্ষায় কত সংখ্যক ছাত্র-ছাত্রী পাশ করেছে;

(খ) পাসের হার কম হয়ে থাকলে, তার কারণ কী; এবং

(গ) এ ব্যাপারে সরকার কী ব্যবস্থা নিয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) মোট ২৪৪ জন ছাত্র-ছাত্রী এই পরীক্ষায় উত্তীর্ণ হয়।

(খ) পাশের হার ৫.৬ শতাংশ। এই বিষয়ে উপাচার্যদের নিয়ে গঠিত স্লেটের স্টিয়ারিং কমিটি গঠিত হয়েছে। এখনও কোনও বৈঠক অনুষ্ঠিত হয়নি।

(গ) বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

**শ্রী সৌগত রায় ঃ** ভালই হয়েছে, সত্যসাধন-বাবু এই প্রশ্নটার উত্তর দিয়েছেন।

কলেজে চাকরি পাবার জন্য স্টেট লেভেল এলিজিবিলিটি টেস্ট বা 'স্লেট' তাতে সারা রাজ্যে মাত্র ৫.৪ শতাংশ ছাত্র-ছাত্রী পাশ করেছে। কেন কম পাশ করেছে, তার কোন উত্তর নেই। প্রশ্নটা চাপা দেয়ার জন্য উনি একটা কমিটি তৈরি করেছেন। আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি—একটা সমস্যা আছে, ওঁরা কলেজে নতুন অধ্যাপক নিয়োগ করছেন না, কারণ রাজ্য সরকার ফাইনান্সিয়াল বার্ডেণ নিতে পারছেনা, অধিকাংশ কলেজই পার্ট টাইম টিচার দিয়ে চালাচ্ছেন—সরকারের পক্ষ থেকে 'স্লেট'-এ যাতে বেশি পাশ না করে তার জন্য কোনও নির্দেশ দেওয়া হয়েছে কি? বেশি চাকরি দেয়ার দায়িত্ব যাতে সরকারের না থাকে তার জন্য ঐরকম কোনও নির্দেশ দেওয়া হয়েছে কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য সৌগত রায় অধ্যাপক, তিনি সব কিছুই জানেন। তা সত্ত্বেও তিনি যখন এই প্রশ্ন করলেন তখন আমি তাঁকে জিজ্ঞাসা করছি, তাঁর নিশ্চয়ই স্মরণ আছে, তাঁর দল দিল্লীতে যখন সরকার চালাচ্ছিল তখন ইউ. জি. সি. পরিচালিত যে 'নেট' পরীক্ষা গ্রহণ করা হয় তাতে শতকরা ১৫/১৬ ভাগের বেশি ছাত্র-ছাত্রী পাশ করে নি। তাহলে কি আমরা ধরে নেব কেন্দ্রীয় সরকার—ওঁরা যখন ক্ষমতায় ছিলেন—ইউ. জি. সি.-কে নির্দেশ দিয়েছিল যাতে কম পাশ করে? যাতে শিক্ষক কম নিয়োগ করা হয়? এটা ঠিক নয়। এই রকম নির্দেশ দেয়ার কোন অবকাশ নেই। তার কারণ মাননীয় সদস্য খুব ভাল করেই জানেন যে আমাদের 'স্লেট' পরীক্ষা, এই পরীক্ষা শুধু রাজ্য সরকারের তত্বাবধানেই হয় না ইউ. জি. সি.-র লোক থাকে এবং অন্য রাজ্য থেকে অধ্যাপকরা আসেন। সুতরাং এটা শুধু মাত্র পশ্চিম বাংলার ব্যাপার নয়। এবং এটাও মাননীয় সদস্য জানেন ইউ. জি. সি.-র নির্দেশে স্টিয়ারিং কমিটি করে দেওয়া হয়েছে যাতে উপাচার্যরাও আছেন। আমরা কোনও কমিটি করিনি, প্রথম থেকেই ইউ. জি. সি. এটা করে দিয়েছে। এখন স্টিয়ারিং কমিটি বিষয়টা আলোচনা করছে। মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি, আগামী ২৮ তারিখ স্টিয়ারিং কমিটির সদস্যদের সঙ্গে আমি বসব যে, কেন এত খারাপ ফল হল তার কারণগুলি খতিয়ে দেখার জন্য। প্রাথমিকভাবে আমরা খানিকটা খতিয়ে দেখেছি। কিন্তু হাউসের কাছে অনুমানের ওপর নির্ভর করে কিছু বলা ঠিক হবেনা। বিশেষজ্ঞরা যখন বলবেন, যখন সবটা ভালকরে খতিয়ে দেখা হবে তখনই আমি নিশ্চয়তার সঙ্গে হাউসকে বলতে পারব যে, এই এই কারণে এই ফলাফল হয়েছে। সুতরাং আমি মাননীয় সদস্য সৌগতবাবুর সঙ্গে একমত নই। উনি যা বললেন তা ঘটনা নয়। আমরা চাই কলেজগুলোর সব জায়গায়—যেখানে যেখানে পদ খালি আছে—শিক্ষকরা চলে যান। আমাদের বাজেটে টাকা আছে, আমরা শিক্ষক নিয়োগ করতে চাই। তবে পশ্চিম বাংলায় 'স্লেট' পরীক্ষার ফল খারাপ হওয়ার একটা বড় কারণ এই পরীক্ষাগুলো আসলে কম্পিটিটিভ স্টাইলে করা হয়। এবং তার ফলে যেমন নেট পরীক্ষা এমনিই হয় শতকরা ৫৫ ভাগ যারা নম্বর পেয়েছে তাদের

মধ্যে ১৭ ভাগেরও বেশি পাশ করে না। পশ্চিমবাংলায় ১৭ ভাগ পাশ করত। আমি বলে দিতে পারি কত ভাগ আমাদের আছে। এবারে রেজাল্টটা খারাপ হয়েছে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যখন এই রাজ্যে স্লেট পরীক্ষা চালু করলেন তখন আমরা বিরোধিতা করেছিলাম এবং আমি এই হাউসে বলে ছিলাম, যখন ইউ. জি. সি নেট করছে তখন আমাদের রাজ্যে আলাদা অ্যারেঞ্জমেন্ট করে স্লেট পরীক্ষা নেবার দরকার কি? আমরা ন্যাশনাল নেট ওর্য়াকে চলে আসি না কেন, ন্যাচারালি আপনি পার্টির সিদ্ধান্ত মেনে নিয়ে স্লেট চালু করলেন। এতে ছাত্র-ছাত্রীদের সুবিধা হয়নি। ৫.৬ পারসেন্ট যেখানে পাশ করে সেটা প্যাথেটিক অবস্থা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, স্লেট তুলে দিয়ে আমাদের রাজ্যের ছেলে-মেয়েরা যারা কলেজে চাকরি করতে চান তাদের নেটে অন্তর্ভুক্ত করার কথা ভাবছেন কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আবার আমি মাননীয় সদস্যকে বিনীতভাবে বলব, আমাদের পশ্চিমবাংলায় অনেক ছাত্র-ছাত্রী তারা স্লেট পরীক্ষা দেন না, নেট পরীক্ষা দেন এবং নেট পরীক্ষায় পাশ করলে তারা পশ্চিমবাংলার যে কোনও কলেজে চাকরির জন্য আবেদন করতে পারেন। কাজেই পশ্চিমবাংলাতে নেট পাশ করলেও—কলেজে চাকরি পান। অনেকে স্লেট পরীক্ষা পাশ করলেও নেট পরীক্ষা দিচ্ছেন। যেহেতু নেট পরীক্ষা বছরে দু বার হয়। বেশিরভাগ ছাত্র-ছাত্রী নেট পরীক্ষা দেন এবং নেট পরীক্ষা পাশ করলে পরে তারা কলেজে আবেদন করার যোগ্য বলে বিবেচিত হবে। আর স্লেট পরীক্ষা রাখা হয়েছে তার কারণ আছে। কারণ, সর্বভারতীয় ক্ষেত্রে পরীক্ষা দিতে গেলে ইংরাজি ছাড়া উপায় থাকে না। সর্বভারতীয় পরীক্ষা যেটা নেওয়া হয় সেটা ইংরাজিতেই সব পরীক্ষা দিতে হয়। আমরা এখানে বাংলার মাধ্যমে পরীক্ষা নিচ্ছি। তাতে রেজাল্ট কি? তাতে আমাদের রাজ্যের ছেলেরা সুযোগ পাচ্ছেন এবং আপনার শুনলে ভাল লাগবে—আপনি পার্টিকে দোষারোপ করলেন—ত্রিপুরার শিক্ষামন্ত্রী বলেছেন, আমাদের ছেলেরা একমাত্র নেট পরীক্ষা ছাড়া দিতে পারে না। একমাত্র ইংরাজি থাকায় আমাদের ছেলেদের অসুবিধা হচ্ছে। আপনি পশ্চিমবাংলার স্লেট পরীক্ষাটা ত্রিপুরায় সেন্টার করে আমাদের ছেলেদের পরীক্ষা নিন। আমি নীতিগতভাবে রাজি হয়েছি।

## Starred Questions

## (To which Written Answers were laid on the Table.)

### 'অবসরগ্রহণের বয়স'

*২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৭) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** বিদ্যালয়-শিক্ষা

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিক্ষকদের অবসরগ্রহণের বয়স কত?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬০ বৎসর।

## ঘিয়া কুন্তী সরস্বতী নদীগুলির বেসিন সংস্কার প্রকল্প

***২৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪০) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** গত ১লা জুলাই, ১৯৯৮ তারিখের তারকিত প্রশ্ন নং ১৪৪ (অনুমোদিত প্রশ্ন নং *১০০৬)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮-২-৯৯ পর্যন্ত হুগলি জেলার ঘিয়া কুন্তি সরস্বতী নদীগুলির বেসিন সংস্কার প্রকল্পের জন্য কত টাকা ব্যয় করা হয়েছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে আর্থিক বছর (অর্থাৎ ১৯৯৮-৯৯) এর ২৮-২-৯৯ পর্যন্ত নদীগুলির সংস্কার ও আনুষঙ্গিক কাজের জন্য মোট ৩৯ কোটি ১০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

(খ) প্রকল্পটির কাজ শেষ করার ক্ষেত্রে প্রধান বাধাগুলি দূর হলে আগামী ৫ (পাঁচ) বছরের মধ্যে কাজ শেষ হবে বলে আশা করা যায়।

## হাওড়ায় দূষণের দায়ে বন্ধ কারখানা

***২৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮০) **শ্রী জটু লাহিড়ী ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় কতগুলি কারখানা দূষণের দায়ে বন্ধ আছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১০টি।

'বৃত্তি পরীক্ষা'

***২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৬) শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক স্তরে চতুর্থ শ্রেণীতে বৃত্তি পরীক্ষা চালু আছে কি না; এবং

(খ) থাকলে, ১৯৯৯ সালে মোট পরীক্ষার্থীর সংখ্যা কত?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না চতুর্থ শ্রেণীতে কোনও বৃত্তি পরীক্ষা চালু নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

'রাজ্যে মাশরুম চাষ'

***২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৭) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মাসরুম চাষের প্রসারের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার রাজ্যে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান পালন বিভাগের মাধ্যমে মাশরুম উৎপাদনের উপর গুরুত্ব দিয়েছেন। মাশরুম চাষ প্রসারের জন্য কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় রাজ্য সরকার এযাবৎ মোট চারটি মাশরুম উৎপাদন, সরবরাহ ও প্রশিক্ষণ কেন্দ্র চালু করেছেন। এছাড়া এই বিভাগ হুগলি জেলার চুঁচুড়াস্থ মাশরুম ডেভেলপমেন্ট প্রকল্পের মাধ্যমে মাশরুম বীজ উৎপাদন, মাশরুম চাষ ও প্রক্রিয়াকরণ সংক্রান্ত প্রশিক্ষণ দিয়েছেন। ১৯৯৯ সালের ৩১শে মার্চ পর্যন্ত মোট ৩,১১৯ (তিন হাজার এক শত উনিশ) জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং ৬৭,৯২৯ (সাতষট্টি হাজার নয় শত উনত্রিশ) প্যাকেট মাশরুম বীজ উৎপাদন ও বিতরণ করা হয়েছে।

'উলুবেড়িয়ার অস্থি কারখানায় দূষিত গ্যাস'

***২৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮০) শ্রী রামপদ সামন্ত ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলার উলুবেড়িয়ার অস্থি শিল্প কারখানা থেকে নির্গত দুর্গন্ধযুক্ত গ্যাস এলাকায় দূষণ সৃষ্টি করছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত দূষণ প্রতিরোধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে/করবে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। এ ধরনের ৯ (নয়টি) কারখানা এলাকায় দূষণ সৃষ্টি করছে।

(খ) ২০/১/৯৯ তারিখে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্যদ এঁদের দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা নেওয়ার নির্দেশ দিয়েছেন। এই নির্দেশ মার্চ ১৯৯৯ এর মধ্যে কার্যকর করার কথা।

**'কংসাবতী প্রকল্প'**

***২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** গত ৩০শে মার্চ, ১৯৯৮ তারিখের অ-তারকিত প্রশ্ন নং ৭৭ (অনুমোদিত প্রশ্ন নং ৩৪০)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কংসাবতী জলাধার প্রকল্পটির রূপায়ণের কাজ বর্তমানে শেষ পর্যায়ে আছে।

**'উত্তরবঙ্গ বন্যা-নিয়ন্ত্রণ কমিশন'**

***২৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৪২) **শ্রী নির্মল দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গ বন্যা-নিয়ন্ত্রণ কমিশন কত সালে গঠিত হয়;

(খ) উক্ত কমিশন গঠনের পর থেকে ২৮-২-৯৯ পর্যন্ত সরকার উক্ত কমিশনকে কত অর্থ প্রদান করেছে;

(গ) 'প্রাকৃতিক বিপর্যয়' তহবিল থেকে বন্যাপ্রবণ উত্তরবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকার ১৯৯৮-৯৯ আর্থিক বছরে কোনও অর্থ বরাদ্দ করেছে কি না; এবং

(ঘ) করে থাকলে, তার পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৭১ সালে।

(খ) ১৯৭১-৭২ আর্থিক বছর থেকে ১৯৯৮-৯৯ পর্যন্ত ২৮ বছরে সরকার ঐ কমিশনকে মোট ১১৩ কোটি ৬৬ লক্ষ টাকা বরাদ্দ করেছেন।

(গ) ও (ঘ) ১৯৯৮ সালের বন্যার ক্ষয়ক্ষতির মেরামতি বাবদ কেন্দ্রীয় সরকার উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশনের জন্য ১৯৯৮-৯৯ আর্থিক বছরে আলাদাভাবে কোনও অর্থ বরাদ্দ করেননি।

তবে, বন্যার ক্ষয়ক্ষতি মেরামতি বাবদ ঐ বছরে রাজ্য সরকারের 'ক্যালামিটি রিলিফ ফাণ্ড' থেকে ১ কোটি ৭০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। ঐ 'ক্যালামেটি রিলিফ ফাণ্ড'-এর তহবিলে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের তরফে অর্থ যোগানের অনুপাত শতকরা ৭৫:২৫।

**'বাঁকুড়ায় ইঞ্জিনিয়ারিং কলেজ'**

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭০) **শ্রী নন্দদুলাল মাঝি :** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় বেসরকারি উদ্যোগে কোনও ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হয়েছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত কলেজ স্থাপনের জন্য সরকার কর্তৃক কোনও অর্থ বরাদ্দ করা হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, ২৮-২-৯৯ পর্যন্ত বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, বাঁকুড়া জেলায় বেসরকারি উদ্যোগে বাঁকুড়া উন্নয়নী সোসাইটির দ্বারা "বাঁকুড়া ইনস্টিটিউট অফ ইঞ্জিনিয়ারিং" নামে একটি ইঞ্জিনিয়ারিং ডিগ্রি কলেজ স্থাপন করা হয়েছে। এই কলেজটিতে ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষ থেকে পঠন-পাঠন শুরু হয়েছে;

(গ) উক্ত কলেজ স্থাপনের জন্য সরকার কর্তৃক এখনও পর্যন্ত কোনও অর্থ বরাদ্দ

করা হয়নি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received six notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Widespread use of Bhutani currency in Jalpaiguri affecting the local economy | : | Shri Ashok Kumar Deb |
| ii) | Reported incident of train dacoity in Tista Torsha Express on 14.6.99 | : | Shri Nirmal Das & Shri Deba Prasad Sarkar |
| iii) | Present development regarding reopening of Dunlop factory in Hooghly | : | Shri Abdul Mannan |
| iv) | Reported death of Shri Nabakumar Hoodati, Research Scholar of Calcutta University of Ballygunge Science College, Calcutta | : | Shri Jyoti Krishna Chattopadhyay & Shri Sanjib Kumar Das |
| v) | Alleged disappearance of Shri Shankarlal Agarwal, an industrialist Since 7.6.99 | : | Shri Tapas Banerjee |
| vi) | Reported taxi strike in Calcutta today in protest against euro norms | : | Shri Saugata Roy |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of reported taxi strike in Calcutta today in protest against euro norms.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a ate.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 18th June, 1999.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of the Transport Department to make a statement on the subject of reported death of some passengers in a Mini bus accident on Sukanta Setu under Jadavpur Police Station on 10th June, 1999. (Attention called by Shri Abdul Mannan on the 11th June, 1999).

**Shri Subhas Chakraborty :**

Mr. Speaker, Sir,

I rise to make a statement on the Call Attention Motion moved by Shri Abdul Mannan, MLA under Rule 198 of the Rules of procedure and Conduct of Business regarding the Minibus accident at Sukanta Setu on 10.6.99.

On 10.6.99 at about 13.00 hours, a Minibus bearing No. WBY-2971, of the E.B.D Bag to Santoshpur route while coming from B.B.D.Bag plunged down from Sukanta Setu, as a result of which five passengers died and four persons including the Driver and Conductor sustained injuries.

The deceased have been identified as :

1) Sukharanjan Pal (50 years), employee of Central Glass ceramic Reserch Institute, Subhas Gram, P.S. Sonarpur

2) Bhajahari Saha (55 years), Santoshpur P.S. Kasba.

3) Kamalendu Guha (59 years), 393 Rani Rashmani Bazar, Santoshpur, Kasba.

4) Soumya Mitra (35 years) Eastern Park, Cora Bridge.

5) Biplab Dasgupta (26 years), Pratapaditya Nagar, Dum Dum.

Among the injured the following are undergoing treatment at S.S.K.M. Hospital.

1) Sazad Ali (25 years), Anutala, Jamadar Para, P.S. Bishnupur.

2) Babul Sheikh Alias Bablu, Kamalgazi, P.S. Sonarpur.

3) Gopal Malia alias Mordha (address not yet known).

The fourth injured namely, Shri Pradip Das of 26C Vivekananda Road, Calcutta 700 025 was released after first-aid.

Jadavpur P.S. case No. 232 dt. 10.6.99 under sections 279 338 and 304 A.I.P.C. has been started.

An administrative inquiry has also been ordered by the State Government on 11.6.99 with the District Magistrate South 24 Parganas as the inquiring officer. The inquiry report is to be submitted within one month. The inquiry will establish the circumstance leading to the accident.

An exgratia payment of Rs. 10,000/- to the next kin of each of the deceased has been anounced by the State Government

[12-10 – 12-20 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় ঘটনার বিবরণ দিলেন, ডি. এম. সাউথ ২৪ পরগনা একটা এনকোয়ারি করবেন বললেন এবং ১০ হাজার টাকা করে এসগ্রাসিয়া দেওয়ার কথা বললেন। আমরা দেখেছি, এই সুকান্ত সেতুর গঠনটা এমনই যে ওখানে দুর্ঘটনা ঘটা খুবই স্বাভাবিক। যে রকম 'এল' প্যাটার্নের একটা টার্ন ওখানে রয়েছে তাতে দুর্ঘটনা ঘটা স্বাভাবিক। এমনিতে কলকাতা শহরে গাড়ির দুর্ঘটনা অনেক বেশি হচ্ছে, আর ওখানে তো আরও বেশি হচ্ছে। এই যে বাস এবং মিনিবাসগুলি রেষারেষি করে চলে, ওভারটেক করে গতি বাড়িয়ে চলাচল করে সেটা বন্ধ করার জন্য এবং দুর্ঘটনা বন্ধ করার জন্য প্রশাসন থেকে কি কি ব্যবস্থা নিয়েছেন এবং কি কি সুপারিশ করেছেন সেটা বলুন। তা ছাড়া ডি. এম. সাউথ ২৪ পরগনাকে যে এনকোয়ারি

করতে বলেছেন সেখানে টার্মস কি কি আছে, অর্থাৎ কি কি বিষয় তাকে তদন্ত করতে বলা হয়েছে সেটা বলুন। যেখানে দুর্ঘটনাটি ঘটেছে তার কিছু আগে পিছে ঘটনাটি ঘটলে আরও মারাত্মক দুর্ঘটনা ঘটতে পারত। প্রথমত গাড়িটি তার যাত্রাপথের শেষ পর্যায়ে থাকার জন্য যাত্রী কম ছিল সেইজন্য খুববেশি লোক মারা যায়নি, না হলে আরও বেশি লোক মারা যেতে পারত, দ্বিতীয়ত আর একটু পাশে ঘটনাটি ঘটলে অর্থাৎ রেলওয়ের ওভারহেড বৈদ্যুতিক তারের উপর বাসটি গিয়ে পড়লে আরও মারাত্মক ঘটনা ঘটে যেতে পারত। আমার প্রশ্ন, ডি. এম. সাউথ ২৪ পরগনাকে কি কি বিষয় তদন্ত করতে বলা হয়েছে সেটা বলুন এবং দুর্ঘটনা প্রতিরোধ করার জন্য সেতুটির পরিকাঠামোগত কোনও পরিবর্তন করার জন্য কিছু সুপারিশ করেছেন কিনা সেটা বলুন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে দুর্ঘটনার যে সময়কাল-বেলা একটা—তখন যাত্রী বেশি ছিল না। যতক্ষন পর্যন্ত না সুনির্দিষ্ট, তাৎক্ষণিক নানান পর্যালোচনা সাক্ষ্য প্রমান সহ অনুসন্ধানের বিবরণ পাওয়া যাবে ততক্ষন পর্যন্ত কি পরিস্থিতিতে ঐ রকম সময় এই দুর্ঘটনা ঘটতে পারল সেটা সম্পর্কে কোনও মন্তব্য করা খুব কঠিন। এটা শুধু অনুমানের উপর ভিত্তি করে করা যাবে না। দুর্ঘটনা-দুর্ঘটনাই। এর প্রতিরোধ করার ব্যবস্থা সম্পর্কে যুগ যুগ কাল থেকে আলোচনা হচ্ছে এবং হবেও। দুর্ঘটনা যে শুধু বাস চলার ক্ষেত্রে বড় রাস্তায়, মাটিতে হচ্ছে তা নয়। ট্রেনেও হচ্ছে, আকাশের উপরে হচ্ছে, সমুদ্রেও হয়। কারণটা কিন্তু সেই মুহূর্তে জানা যায় না। যদি পূর্বাবস্থায় কারণটা জানা যায় তাহলে স্বাভাবিকভাবে দুর্ঘটনা এড়ানো যায়। আপনি নিশ্চয়ই অনুমান করেছেন, নিশ্চয়ই জায়গাটা দেখেছেন। এটা কি করে ঘটল? ঐ ড্রাইভারকে যদি বলা হয় যে, তুমি আর একবার এটা করে দেখাও তাহলে সে পারবে না। কি করে এমন ভাবে রেলিং টপকে পড়ল, এটা বিস্ময়কর হিন্দি সিনেমায় এগুলি হয়। কারণ ক্যামেরার কারসাজিতে এগুলি দেখানো যায়, সেখানে এগুলি ঘটতে পারে। আজকে দেশ জুড়ে এই রকম একটা সমস্যা রয়েছে এবং আমাদেরও রাস্তায়, পথে সমস্যা দেখা দিয়েছে। এই পথ দুর্ঘটনায় মৃত্যু, এটা শুধু এখানকার ফেনোমেনান নয়, এটা সারা দেশে হচ্ছে। এর প্রতিরোধ, প্রতিকারের জন্যও প্রচেষ্টা চলছে। আমাদের রাজ্য সরকার পথ নিরাপত্তা সপ্তাহ পুলিশের তরফ থেকে এবং পরিবহনের তরফ থেকে করা হয়। কিন্তু এটা ঠিক রুটিন মাফিক করা হচ্ছে না। এগুলি আরও করে দুর্ঘটনা কমানো প্রয়োজন। অন্য রাজ্যের তুলনায় আমাদের পশ্চিমবঙ্গে দুর্ঘটনায় মৃত্যুর সংখ্যা বেশি। এই ব্যবস্থাগুলি যদি রুটিন মাফিক হয় তাহলে রাস্তার দুর্ঘটনা কমতে পারে। তবে দুর্ঘটনা বন্ধ করা যায় না, তার কিছু প্রতিকারের ব্যবস্থা করা যায়। আজকে যে কারণে এগুলি ঘটছে, সেই কারণগুলি জানলে প্রতিকারের ব্যবস্থা করা যায়। কিন্তু দুর্ঘটনাকে বন্ধ করব? ভগবানও

এটা পারবে না।

## PRESENTATION OF REPORT

**Presentation of the 18th Report of the Subject Committee on Panchayat & Rural Development, Land Reforms and Animal Resources Development, 1998-99, on Pre-Budget Scrutiny for the year 1999-2000.**

**Shri Nani Gopal Chowdhury :** Sir, I beg to present the Eighteenth Report of the Subject Committee on Panchayat & Rural Development, Land Reforms and Animal Resources Development on the Pre-Budget Scrutiny for the year 1999-2000.

## LAYING OF RULES

**Amendments to the West Bengal Special Marriage Rules, 1999.**

**Shri Nishith Adhikary :** Sir, I beg to lay the amendments to the West Bengal Special Marriage Rules, 1969, published under Notification No. JF/MR/155, dated 7/7/1997.

## LAYING OF REPORT

**Audit Report of the West Bengal Comprehensive Area Development Corporation for the years 1988-89 and 1989-90.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind premission I beg to lay the Audit Report of the West Bengal Comprehensive Area Development Corporation for the years 1988-89 and 1989-90.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই রাজ্যের পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভার দেবীপুর অঞ্চলে দিঘীরপাড় থেকে যে রাস্তাটি দিঘড়া, আলমদীঘি, বৈচবেড়িয়া হাই স্কুল, বৈখালী, রামপুবাটি, গড়খালি, কাশিরামপুর, ডাফরপুর হয়ে রাজারহাট গেছে, ঐ রাস্তাটি জেলা পরিষদের অবহেলায় আজকে দুরবস্থার মধ্যে পড়ে আছে। ঐ

রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। ঐ রাস্তা দিয়ে হাজার হাজার মানুষ দৈনিক চলাচল করে। ঔই এলাকার মানুষের চলচলের বিকল্প কোনও রাস্তা নেই। পাকা রাস্তায় উঠতে গেলে তাদের অনেক কষ্ট করতে হয়। বাণিজ্য এবং চাকরি হচ্ছে ওখানকার মানুষের জীবিকা অথচ অনেক রাস্তা হেঁটে তাদের পাকা রাস্তায় উঠতে হয়। ফলতা বিধানসভা কেন্দ্র কলকাতার খুবই কাছে অথচ সেখানকার রাস্তাঘাটের অবস্থা প্রচন্ড খারাপ। তাই আপনার মাধ্যমে রাজ্যের পূর্তমন্ত্রীর কাছে দাবি করছি, সেখানকার রাস্তাঘাট যাতে চলাচলের উপযোগী হয়ে ওঠে। যাতে ভাল রাস্তায় পরিণত হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, টালিগঞ্জ, ঢাকুরিয়া, যাদবপুর অঞ্চলে মোট ১১টি কলকারখানা ছিল। কিন্তু তার মধ্যে ৯টি কারখানা বন্ধ হয়ে গেছে। একের পর এক কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আমরা এই ব্যাপারে শ্রম দপ্তরের সাথে আলোচনা করেছি, আবেদন রেখেছি কিন্তু তারা কোনও কারখানা খোলার ব্যাপারে আগ্রহ দেখাননি। অন্নপূর্ণা ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস, চালিহা রোলিং, চোপরা মোটরস, মায়া ইঞ্জিনিয়ারিং, পান্ডে ইন্ডাস্ট্রি, সুলেখা ওয়ার্কস, বেঙ্গল ল্যাম্প—সব বন্ধ হয়ে গেছে। দক্ষিণ কলকাতার বিরাট এলাকায় যে সমস্ত কলকারখানাগুলি ছিল সবই একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে, সরকার বলছেন শিল্পায়ন ঘটাবেন। তার জন্য Seminat করছেন, কোটি কোটি টাকার খরচ করছেন, বিদেশ থেকে NRI ধরে এনে শিল্পায়ন করবেন বলছেন, কিন্তু সেখানকার Bengal Lamp, Chaliha Rolling Mill, Chopra Motors, Sulekha Works ইত্যাদি যে সকল কারখানাগুলি বিরাট শিল্পের অংশ হিসাবে দাঁড়িয়ে ছিল সেগুলো উঠে গেছে। 'Destination West Bengal' করে বলেছিলেন নতুন করে পশ্চিমবঙ্গে নাকি শিল্পায়নের বাতাবরণ তৈরি করবার চেষ্টা করছেন। অথচ পুরানো শিল্পগুলোকে রক্ষা করতে পারছেন না। কাজেই নতুন শিল্প কারখানা খুলবার কথাটা কথার কথা মাত্র। পশ্চিমবঙ্গে আমরা পুলিশ বাজেটে দেখলাম আইন শৃঙ্খলার একটা ভয়াবহ অবস্থা দেখা দিয়েছে। এর প্রধান কারণ বেকারি, আজকে রাজ্যে সরকারিভাবে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা একটা উদ্বেগজনক জায়গায় পৌঁছেছে।

**... (এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়) ...**

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য সল্টলেক মিউনিসিপালিটির রেশন কার্ড প্রসঙ্গে। সেখানকার ২৩ নং ওয়ার্ডের মহল্লাগুলি হল ছয়লাভি, নাওভাঙ্গা, ত্রিনাথ পল্লী, খাস মহল—এগুলো আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্ভুক্ত ছিল এক সময়। সেখানে যানবাহনের খুব অসুবিধা রয়েছে। বহু দূরে অবস্থানের জন্য সেখানে Ration Card দেওয়া সম্ভবপর হয়নি। পরে যখন Notified Area Authority-র Under-এ এল—তখনও Ration Card দেবার ব্যবস্থা করা হয়নি। এখন ভাঙ্গর

Food & Supply Office-এ সপ্তাহে ১ দিন করে Food Inspector বসছে এবং সেটাও নিয়মিত নয়। আমার দাবি অবিলম্বে সেখানকার মানুষদের Ration Card দেবার ব্যবস্থা ত্বরান্বিত করা হোক এবং ঐ এলাকাকে Modified Ration এলাকা থেকে Full Ration এলাকায় উন্নীত করা হোক।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্যের মাধ্যমিক শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরপাড়া বিধানসভা কেন্দ্রের হিন্দি ভাষী মানুষের সংখ্যা ক্রমশ বাড়ছে।

[12-20 – 12-30 p.m.]

কিন্তু এলাকায় কোনও হিন্দি মিডিয়াম অনুমোদিত মাধ্যমিক স্কুল নেই, জুনিয়ার হাই স্কুল আছে। ভদ্রকালি-হিন্দমোটর এলাকায় শংকর বিদ্যালয় নামে জুনিয়ার হাই হিন্দি মিডিয়াম স্কুল আছে, সেই স্কুল অবিলম্বে মাধ্যমিক স্তর পর্যন্ত উন্নীত করার প্রয়োজন আছে। এই বিদ্যালয়ে অষ্টম শ্রেণী পর্যন্ত আছে, অবিলম্বে নবম এবং দশম শ্রেণী পর্যন্ত করা দরকার। এই স্কুলে নবম এবং দশম শ্রেণী পর্যন্ত খোলার সমস্ত রকম পরিকাঠামো রয়েছে, এখানে ঘর পর্যাপ্ত পরিমাণ রয়েছে। এই এলাকার হিন্দি ভাষাভাষি জনসাধারণের কথা চিন্তা করে, হিন্দি ভাষাভাষী ছাত্র-ছাত্রীদের সুবিধার কথা বিবেচনা করে ভদ্রকালি-হিন্দমোটর অঞ্চলে শ্রী শংকর বিদ্যালয়ে মাধ্যমিক স্কুল হিসাবে অনুমোদন করার জন্য আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত বেদনাহত চিত্তে এই কথা বলতে বাধ্য হচ্ছি, আজকে প্রদীপের তলায় অন্ধকার, মেদিনীপুরের কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র আছে, অথচ কয়েক দিন ধরে সারা মেদিনীপুর জেলায় বিদ্যুৎ বিভ্রাটে মানুষের জীবন ওষ্ঠাগত। মন্ত্রী মহাশয় বিদ্যুৎ উৎপাদন নিয়ে নানা কথা বলছেন, কিন্তু পাওয়ার ফেলিয়োর শোচনীয় অবস্থায় দাঁড়িয়েছে। কোথায় ২৪ ঘন্টা কোথায় ৪৮ ঘন্টা এক নাগাড়ে সারা মেদিনীপুর জেলায় বিভিন্ন জায়গায় থাকছে না। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এখানে নেই, অন্যান্য মন্ত্রীরা এখানে আছেন, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে মেদিনীপুর জেলায় ব্যাপক বিদ্যুৎ ঘাটতির ব্যাপারে মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ করার দাবি জানাচ্ছি। এক ঘন্টা দু ঘন্টা নয়, কখনও কখনও ৪৮ ঘন্টা অনেক জায়গায় বিদ্যুৎ থাকছে না। অথচ মেদিনীপুরে কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র অবস্থিত। এই কোলাঘাট থেকে যাতে বিদ্যুতের ব্যবস্থা করা যায় সেই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ভোর সাড়ে ৬টার সময় উলুবেড়িয়ার প্রেমচাঁদ জুট মিলের মালিক বে-আইনি ভাবে সাসপেনশন অফ ওয়ার্ক করে দিয়ে গেটে তালা মেরে দিয়েছেন। প্রায় ৩-৪ হাজার শ্রমিক কাজ করে এই জুট মিলে। শ্রমিকরা তাদের বকেয়া টাকা-পয়সা কিছু পাই নি। তাই আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কানুরিয়া জুট মিল বন্ধ হয়ে আছে আবার প্রেমচাঁদ জুট মিল বন্ধ হয়ে গেল, শ্রমিকদের এর হাত থেকে বাঁচানোর দাবি করছি। আই.এন.টি.ইউ.সি. এই ব্যাপারে যুক্ত আছে। শ্রমিকরা উত্তেজিত হয়েছিল, তারা তালা ভেঙ্গে ফেলত, পুলিশ গিয়ে কোনও রকমে প্রোটেকশন দিয়েছে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই ৩-৪ হাজার শ্রমিক এবং তার সঙ্গে হাজার হাজার মানুষ অনাহারে দিন যাপন করছে, তার হাত থেকে শ্রমিকদের বাঁচাতে হবে এবং বকেয়া টাকা-পয়সা যেগুলি রয়েছে সেই দেওয়ার ব্যবস্থা করতে হবে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে আড়াই ডাঙ্গা, রতুয়া দুনম্বর ব্লকে কোনও থানা নেই। বৈষ্ণবনগর থানার সঙ্গে রতুয়া দুনম্বর এক সঙ্গে স্যাংশন্ড হওয়া সত্ত্বেও ওখানে এখনও থানা হয়নি। ঐ এলাকায় একটি ফাঁড়ি করে দেওয়া হয়েছে। সেখানকার অফিসার ইন চার্জ, রূপ বসাক নামে যিনি আছেন, তিনি একজন রেপ কেসের আসামী। তিনি পুলিশের ইউনিফর্ম না পরে ক্রিমিন্যাল কাজকর্ম করছেন। তিনি গ্রামের মানুষের কাছ থেকে টাকা নিচ্ছেন এবং বিভিন্ন কাজ করছেন। তিনি গ্রামের মানুষকে জোর জবরদস্তি করে ডিম মাছ দেবার জন্য বলছেন। এই রকম একজন অফিসার আমার রতুয়া ব্লকে আছেন। আমি এই সভায় দাবি রাখছি যে, ঐ অফিসারকে অবিলম্বে বরখাস্ত করা হোক। তা না হলে ঐ এলাকার মানুষ যদি ঐ অফিসারকে তুলে নিয়ে গিয়ে পুকুরে ফেলে দেয় তাহলে জনপ্রতিনিধি হিসাবে আমি তার দায়িত্ব নিতে পারব না।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, এই বামফ্রন্ট সরকার আসার পরে একটা সরকারি সিদ্ধান্ত নিয়েছিল যে, যে সমস্ত বি.ডি.ও. অফিস শহরে আছে সেগুলো গ্রামে নিয়ে যাওয়া হবে। সরকারের এই রকম সিদ্ধান্ত অনুযায়ী বীরভূম জেলায় ১৯টি জেলার মধ্যে রামপুরহাট দুনম্বর ব্লককে বেছে নেওয়া হয়েছিল। রামপুরহাট থেকে মারগ্রামে বি.এল.এল.আর.ও. অফিসকে সরিয়ে নিয়ে যাওয়া হবে। সেই অনুযায়ী

সাইট সিলেকশন হল, টাকা স্যাংশনও হল। ইতিমধ্যে সেখানে ব্রজ মুখার্জি শিলান্যাসও করে এলেন। কনস্ট্রাকশনও শুরু হয়ে গেল। সরকারের সিদ্ধান্ত হওয়া সত্ত্বেও আজকে কয়েক বছর হয়ে গেল রামপুরহাট থেকে বি.ডি.ও. অফিসটি স্থানান্তরিত হল না। আমি কয়েক দিন আগে রাইটার্সে গিয়ে বললাম, এই দেখুন কাগজ, সরকারের সিদ্ধান্ত হয়ে গেছে, ডিপার্টমেন্টের সিদ্ধান্ত হয়ে গেছে, সরকারিভাবে বলা হচ্ছে যে বি.ডি.ও. অফিসটিকে ওখানে সরিয়ে নিয়ে যাওয়া হবে, অথচ কোনও কারণে গ্রামের মানুষের স্বার্থ রক্ষা না করে রামপুরহাট শহরে সেই অফিসটি রয়ে গিয়েছে। অবিলম্বে যাতে অফিসটি স্থানান্তরিত হয়, তারজন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবহিত আছেন যে, আমাদের রাজ্য হচ্ছে সর্বপ্রথম যেখানে সরকারি স্বাস্থ্য কেন্দ্রের পরিচালন ভার পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হয়েছে। মাত্র কয়েকদিন আগে বীরভূম জেলাতে রানীবাঁধ এলাকাতে এটা হয়েছে। এই রকম একটি সিদ্ধান্ত এবং তা কার্যকর হওয়ার পরিপ্রেক্ষিতে আমরা আশা করি, কি পরিপ্রেক্ষিতে এই ব্যবস্থা নিচ্ছেন তা আমাদের কাছে পরিষ্কার হওয়ার দরকার আছে। কারণ আমরা জানি, ইতিমধ্যে এই রাজ্যের পঞ্চায়েত এবং পৌরসভায় বেশ কিছু ডিসপেনসারী এবং মেটারনিটি হোম পরিচালন করার ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতা কি রূপ, ভাল বা ভাল নয়, সেই অভিজ্ঞতার নিরিখে আমরা বুঝতে চাইছি। অর্থাৎ সরকারি স্বাস্থ্যকেন্দ্রগুলিকে পঞ্চায়েতের হাতে তুলে দেওয়ার ব্যাপারে, এটা ভাল হবে, না হবে না, এই যে ব্যবস্থা নেওয়া হয়েছে, এটা টেস্ট কেস কিনা, ভবিষ্যতে কি পরিকল্পনা আছে, আরও এইরকম ভাবে তুলে দেওয়া হবে কি না? আমার দাবি, বিষয়টি অবিলম্বে অবহিত করুন এবং এই বিষয়ে সরকারের প্রোগ্রাম কি তা জানান।

**শ্রী মইনুল হক ঃ** (অনুপস্থিত।)

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে যে, আমার হুগলি জেলায় যতগুলো হাসপাতাল আছে এবং সদর হাসপাতাল একটা রয়েছে তাতে এ.আর.ভি. এবং এ.ভি.এস. কুকুরে কামড়ানো এবং সাপে কামড়ানোর ঔষধ পাওয়া যাচ্ছে না। শ্রীরামপুরে ওয়ালশ হাসপাতালে কুকুরে কামড়ানো এবং সাপে কামড়ানোর ইনজেকশন না থাকার ফলে আমাদের ওখানকার ছেলে শৈলেন প্রামাণিককে কুকুরে কামড়ালে তার জলাতঙ্ক রোগ হয় এবং বেলেঘাটা আই.ডি. হাসপাতালে এসে তার মৃত্যু হয়। এই ব্যাপারে আমি ডাইরেক্টর অফ হেলথ সার্ভিসকে বলেছিলাম যে ওখানে ঔষধপত্র পাঠানোর ব্যাপারে কিন্তু আজ পর্যন্ত কোনও ঔষধ যায়নি। এই ব্যাপারে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই সময়ে সাপের উপদ্রব খুব বেশি হয় এবং কুকুরে কামড়ানোর প্রবণতা

জুন থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত বেড়ে যায়। সেই কারণে এই সময়ে সাপে কামড়ানো এবং কুকুরে কামড়ানো রোগী বেশি ভর্তি হয়। সুতরাং হুগলি জেলার হাসপাতালগুলোতে যাতে ঔষধ পাওয়া যায় এবং সরবরাহ থাকে সেই ব্যাপারে ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মেদিনীপুর কলেজের অধ্যক্ষের আচার-আচরণের ফলে গোটা প্রতিষ্ঠানটিতে একটা সঙ্কট দেখা দিয়েছে। সেখানে অধ্যাপকের সাথে কলেজের অধ্যক্ষের বিরোধ চূড়ান্ত পর্যায়ে পৌঁছেছে। ঘটনার বিবরণ যেটা সেটা হচ্ছে যে, একজন ডেপুটেশন ভ্যাকেন্সিতে কলেজের অধ্যাপক ছিলেন, তিনি কলেজ সার্ভিস কমিশনের নিয়োগপত্র পেয়ে যান। কিন্তু যেহেতু কলেজ অধ্যক্ষের নির্দেশ ওই অধ্যাপক মানেননি সেইজন্য ওই অধ্যাপককে কলেজ সার্ভিস কমিশন থেকে নিয়োগপত্র পাঠালেও অধ্যক্ষের অনিচ্ছা প্রকাশ করছেন। সমগ্র বিষয়টি খতিয়ে দেখবার জন্যে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি। এবং ওই কলেজের অধ্যক্ষ এবং অধ্যাপকের মধ্যে যে বিরোধ ঘটেছে সেটা যাতে মিটে যায় সেই আবেদন রাখছি।

**শ্রীমতী মায়ারানি পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বহরমপুর শহরে হাসপাতালের এমন অবস্থা যে কুকুরে কামড়ানোর কোনও ঔষধ নেই। এবং বিল্ডিংগুলোর অবিলম্বে মেরামতির দরকার। অল্প বৃষ্টি হলেই হাসপাতালে ঘরে জল ঢুকে যায়। বিশেষ করে ইমার্জেন্সি এবং ফার্মাসিস্ট বিভাগ ও ওয়ার্ড মাস্টারের ঘর এবং মেল ও ফিমেল ওয়ার্ডের খুব খারাপ অবস্থা, একেবারে ব্যবহারের অযোগ্য। অল্প বৃষ্টি হলেই রোগীদের ভীষণভাবে কষ্ট হয়। এছাড়া যেসব কনডেম বিল্ডিংগুলো আছে সেগুলোরও অবিলম্বে রিপেয়ার করার দরকার, এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুৎ বলতে গেলে আজকে প্রত্যেক জায়গাতে আছে। এই বিদ্যুৎ থাকলে আমরা সবাই ভাবি না কিন্তু না থাকলেই যত ভাবনা চিন্তা এবং বিপত্তির শুরু। এই রকমই আমার রামনগর একটি স্টর্ম প্রবণ এলাকা।

কিন্তু ডিস্ট্রিবিউশন ইত্যাদির ক্ষেত্রে নজর যেভাবে দেওয়া দরকার সেইভাবে দেওয়া হয়নি। রামনগর সাব-স্টেশনে ৪টি গিয়ার, ওল্ড দীঘা, নিউ দীঘা, শঙ্করপুর, বালিসাই। রামনগর একটা গিয়ারের উপর দাঁড়িয়ে আছে। স্বাভাবিক কারণে মাসে ১০।১২ দিন বিদ্যুৎ থাকে এবং ডিস্ট্রিবিউশন ব্যবস্থার সামান্য যদি উন্নতি হয় তাহলে সমস্যাটা মিটে

যায়। সাব-স্টেশন শাট ডাউন হয়ে গেলে সমস্যাটা দাঁড়ায়, একটি মাত্র বাল্ব জ্বলছে, তাতে যে কোনও সময় যে কোনও বিদ্যুৎ কর্মীর জীবনহীনি ঘটতে পারে। বিশেষ করে দেপাল চন্দনপুর লাইনে দীর্ঘদিন বিদ্যুৎ থাকে না।

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাজ্যে প্রায় ৫ হাজার শিক্ষক শিক্ষিকা আছেন যারা সারা পশ্চিমবাংলায় কলেজ বিশ্ববিদ্যালয়গুলিতে পার্ট টাইমের কাজ করেন। তাদের অবস্থা এতই অসহনীয় যে সপ্তাহে কখন ৬টি থেকে ২৬টি পর্যন্ত ক্লাস করতে হয়। তাদের গ্রীষ্মকালীন বা মাতৃত্বকালীন ছুটি নেই। তাদের ১২৫ টাকা থেকে ৪০০ টাকা পর্যন্ত দেওয়া হয়। অন্যান্য রাজ্যে যেখানে পাঞ্জাবে ৪ হাজার টাকা, হরিয়ানাতে সাড়ে তিন হাজার টাকা, তামিলনাড়ুতে তিন হাজার টাকা, রাজস্থানে ৩ হাজার টাকা, উড়িষ্যাতে ৩ হাজার টাকা, সেখানে পশ্চিমবাংলায় ১২৫ থেকে ৪০০ টাকা দেওয়া হয়। এরা কলেজ বিশ্ববিদ্যালয়গুলিকে টিকিয়ে রেখেছে। আমার অনুরোধ এদের জন্য একটা সুবন্দোবস্ত করুন।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য সঠিকভাবেই বলেছেন। এই ব্যাপারে বলি, পার্ট টাইম টিচার যারা তাদের বেতন সম্পর্কে আজকে একটা লিখিত প্রশ্ন ছিল, তার উত্তরও আমি লিখিতভাবে দিয়েছি। তবে আপনি শুনে খুশি হবেন, আমার দপ্তর থেকে এতদিন আমরা অপেক্ষা করছিলাম আমার দপ্তর থেকে আদেশ নামা বেরিয়েছে, এখন থেকে আংশিক সময়ে যারা শিক্ষক আছেন তাদের বেতন ৪০০ টাকার বদলে ২,০০০ টাকা পাবেন।

**শ্রী মানিক মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার লাভপুর লাঙ্গলহাটা ও সিয়ান থেকে সারিপা এই রাস্তার কাজ ২ মাস আগে শুরু হয়েছিল। দীর্ঘদিন যাবৎ এই রাস্তার কাজ অর্দ্ধ সমাপ্ত অবস্থায় পড়ে আছে। এমন কি গত ফেব্রুয়ারি মাসে রাস্তার কিছু অংশ টেন্ডার হওয়া সত্ত্বেও সেই রাস্তার কাজ শুরু করা যায়নি। ফলে আসন্ন বর্ষার প্রাক্কালে রাস্তায় বাস যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে। এই রাস্তায় যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে গেলে এখানকার মানুষ দুর্ভোগের মধ্যে পড়বে। আসন্ন বর্ষার পূর্বে যাতে রাস্তার কাজ শুরু হয় এবং অনতিবিলম্বে শেষ হয়ে যায় তার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ভারতীয় জওয়ানরা পাকিস্তানের হানাদারদের

প্রতিহত করে ভারতবর্ষের সীমানা থেকে তাড়াবার কাজে ব্যস্ত। এবং তারা নিজেরা আত্ম বলিদান করছেন তার জন্য আমরা গর্বিত। আমার ওখানে একজন সেনা জওয়ান প্রেমানন্দ চন্দ্র, তাঁর বয়স ২৩, তাঁর পিতার নাম ভীষ্মদেব চন্দ্র, এর জোয়ান নম্বর ১৪৪১৮৫৮৮। ওয়াই, গানার-জে.সে. ৩।৬।১৯৯৯-তে কার্গিল এলাকার যুদ্ধে প্রতিহত করার কাজে ব্যস্ত থাকার সময়ে ব্লাস্টে মারা যায়, তার রেজিমেন্ট নম্বর ২২৪-মেড রেজিমেন্ট, সে মারা যায় ৩।৬।১৯৯৯-তে, তার ডেড বডি আসে ৮।৬।১৯৯৯-তে আমাদের সাজজোলা গ্রামে।

সামরিক অফিসাররা অত্যন্ত সামরিক মর্যাদায়, ছত্রিশবার তোপধ্বনির মাধ্যমে তার শেষকৃত্য সম্পন্ন করা হয়। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে, রাজ্য সরকারের বা জেলা স্তরের কোনও সরকারি অফিসাররা সেখানে যাননি। আমি তাই আপনার মাধ্যমে দাবি করছি, প্রেমানন্দ চন্দের ফ্যামিলিকে পাঁচ লক্ষ টাকা ক্ষতিপূরণ দেওয়া হোক—বিহার সরকার সেখানে পাঁচ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিয়েছেন। সঙ্গে সঙ্গে সুখেন চন্দকে রাজ্য সরকারের পক্ষ থেকে চাকরির ব্যবস্থা করে দেওয়া হোক।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, চতুর্থ পে-কমিশনের সুপারিশ অনুসারে সরকারি কর্মচারিরা এবং শিক্ষকরা নতুন বেতনের সুবিধা ভোগ করছেন। এমন কি যে সমস্ত সরকারি কর্মচারিরা পেনশন পান তারাও সেই সুবিধা ভোগ করছেন। একমাত্র ব্যতিক্রম হচ্ছে প্রাথমিক ও মাধ্যমিক স্কুলের শিক্ষক-শিক্ষিকারা যারা পেনশন ভোগ করেন। তারা এই রিভিশন অফ পে-র সুযোগ-সুবিধা পাচ্ছেন না নতুন বেতন কমিশনের সুপারিশ অনুসারে। এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রী এবং অর্থমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি সমস্যার কথা মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা এলাকা হাওড়া জেলার সুদূর এক প্রান্তে একটিমাত্র শিল্প প্রতিষ্ঠান ছিল অনন্তপুর টেক্সটাইল মিল। সেটা রাতের অন্ধকারে, শ্রমিকদের না জানিয়ে কর্তৃপক্ষ ক্লোজার ঘোষণা করেছেন। কলকাতার একজন নামকরা লোক এবং জ্যোতিবাবুর নিকট আত্মীয় বিজন নাগ মহাশয় এই মিলটি কিনেছিলেন। শিল্পায়নের নাম করে যারা এগিয়ে যাবার চেষ্টা করছেন, সেই সরকারেরই শ্রম দপ্তর থেকে মিলটি চালু করবার ব্যাপারে কোনও চেষ্টা করা হয়নি। এর ফলে ১২০০ শ্রমিকের পরিবার পথে বসেছে। আজকে

তাই আপনাদের মুখে শিল্পায়নের ধ্বনি পরিহাস ছাড়া আর কিছুই নয়। এই ব্যাপারে আমি হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী নাজমুল হক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত উদ্বেগের সাথে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং উচ্চস্তরে প্রশাসনিক হস্তক্ষেপ দাবি করছি। স্যার, গতকাল মেদিনীপুর জেলায়, কেশপুরে, সি.পি.এম. পার্টির জোনাল অফিসটি তৃণমূল এবং বি.জে.পি.-র কিছু দুষ্কৃতি পুড়িয়ে দেয়। বিগত এক মাস ধরে ঐখানে দুষ্কৃতিরা আক্রমণ সংগঠিত করছেন এবং আমাদের পার্টির কর্মিদের ঘর জ্বালিয়ে দিচ্ছেন, লুঠ করছেন। এই ব্যাপারে পুলিশ অপরাধীদের গ্রেপ্তার তো করেইনি, উপরন্তু এই আক্রমণের মোকাবিলার জন্য মানুষ যখন জমায়েত হয়েছে তখন তাদের উপরে নির্বিচারে আক্রমণ চালিয়েছে।

সি.পি.আই.(এম)-এর সম্পাদক মন্ডলীর সদস্য শেখ ইসরাইল রাস্তায় আক্রান্ত হল। এই ব্যাপারে আমি উচ্চ পর্যায়ে প্রশাসনিক স্তরে হস্তক্ষেপ দাবি করছি। আমি দ্বিধাহীন ভাষায় বলছি, সেখানে পুলিশ তৃণমূল রাজনীতির সঙ্গে যুক্ত হয়ে সমাজ বিরোধীদের প্রশ্রয় দিচ্ছে ও আক্রমণে মদত দিচ্ছে।

**শ্রী রামজনম মাঝি :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় বাণীবন অঞ্চলে জোড়া ব্রিজ আছে। একটি পাকা, একটি কাঠের। কাঠের ব্রিজটি ভেঙ্গে যাওয়ায় সেখানকার ছাত্র-ছাত্রীদের ভীষণ অসুবিধা হচ্ছে। অবিলম্বে ঐ ব্রিজটি সারানোর জন্য মাননীয় মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি ডানলপ কারখানা খোলার বিষয়ে। ১ বছরের বেশি সময় ধরে ডানলপ কারখানা বন্ধ হয়ে আছে। এই নিয়ে এই হাউসেও অনেক উত্তেজনা হয়েছে—বিশেষ করে সেই কারখানার একজন শ্রমিক আত্মহত্যা করার পর। আমরা বারবার মুখ্যমন্ত্রীকে বলেছি এই ব্যাপারে উদ্যোগ নিতে হবে। কেন না, মনু ছাবারিয়া ডানলপের মালিক থাকলে সেটা খোলার সম্ভাবনা নেই। আমরা প্রস্তাব করেছিলাম—ডানলপ নিয়ে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে যাবে। আমরা খুশি যে, দেরিতে হলেও মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লিতে গিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন এবং সেখানে প্রস্তাব দিয়েছেন ডানলপকে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট—১৯৫১-তে অধিগ্রহণ করা হোক। এবং, রাজ্য সরকার বলেছেন, অধিগ্রহণের পর তারা সাময়িকভাবে দায়িত্ব নিতে রাজি আছেন, পরে কোনও টায়ার কোম্পানির কাছে বিক্রি করে দেওয়া হবে। এদিকে, যখন হাউস চলছে, তখন অর্থমন্ত্রী দিল্লিতে প্রেস কনফারেন্স করে পলিসি অ্যানাউন্সমেন্ট

করেছেন। তিনি আগেও এরকম করেছেন। এটা ঠিক নয়। ডানলপের ব্যাপারে মুখ্যমন্ত্রীর সঙ্গে প্রধানমন্ত্রীর কি কি কথা হয়েছে, তারা সত্যি সত্যি অধিগ্রহণ করছে কিনা এবং করলে সেটা সাহাগঞ্জ ইউনিট নাকি শুধু সেকেন্ড ইউনিট, না মেড অফিস, কি ব্যবস্থা নিয়েছেন তা জানতে চাই। কেন্দ্রীয় সরকার বলেছে—৭ দিনের মধ্যে জানাবে। আমি দাবি করছি—মাননীয় মুখ্যমন্ত্রী এখানে এসে অবিলম্বে ডানলপ নিয়ে বিবৃতি দিন এবং অর্থমন্ত্রী বাইরে বিবৃতি দেওয়ার জন্য তাঁকে ভর্ৎসনা করা হোক।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর আগস্ট মাসে মালদা জেলাতে বন্যা হয়েছে এবং আজকে আবার নতুন করে বন্যা দেখা দিচ্ছে। দীর্ঘ ১০ মাস হয়ে গেল ইংরেজ বাজার বিধানসভা কেন্দ্রে এখনও পর্যন্ত হাউস বিল্ডিং গ্রান্ট কাউকে দেওয়া হয়নি। সেই সব দুর্গত লোকেরা গত ১০ মাস ধরে রৌদ্র, শীত এবং জলের মধ্যে অতি কষ্টে দিন-যাপন করছে। কোনও অসৎ উপায়ে সেইসব গ্রান্ট দেওয়া হল না জানি না। আমি মাননীয় ত্রাণ মন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে সেই সমস্ত দুর্গত মানুষদের যাতে হাউস বিল্ডিং গ্রান্ট দেওয়া হয় তার ব্যবস্থা করতে।

## ZERO HOUR

[12-50 – 1-00 p.m.]

**শ্রী সোমেনচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর বাজেট অধিবেশনে উত্তরবঙ্গ উন্নয়ন পরিষদ এর জন্য ৪২ কোটি টাকা বরাদ্দ হয়েছিল। এই বছরও বাজেটে টাকা রাখা হয়েছিল কিন্তু উন্নয়ন পরিষদের কি পরিকাঠামো হবে, তার কাজের পরিধি কি হবে, কাজের মধ্যে কি বিষয় যুক্ত হবে, কাদের নিয়ে উন্নয়ন পরিষদ গঠিত হবে ইত্যাদি বিষয় সুস্পষ্টভাবে পাওয়া যায় না। উত্তরবঙ্গে নানা বিচ্ছিন্নবাদী শক্তি—কান্তাপুরী, উত্তরখন্ডী, উজ্জাস, এরা সক্রিয় হয়ে উঠেছে। তারা ৪৮ ঘন্টা বনধ্‌ও পালন করেছে। এই অবস্থায় আমি পরিষ্কার বলতে চাই যে স্ট্যাটুটরি অর্গানাইজেশন হিসাবে বা বিধিবদ্ধ সংস্থা হিসেবে অবিলম্বে উত্তরবঙ্গ পরিষদে কাজ শুরু করা দরকার। আমার সুনির্দিষ্ট প্রস্তাব উত্তরবঙ্গ জেলাগুলি থেকে যে নির্বাচিত সভাপতিরা রয়েছেন তাদের মধ্যে একটা অংশকে নিয়ে, সভাধিপতি এম.এল.এ.-দের নিয়ে উন্নয়ন পরিষদের পরিষদ ঘোষণা করে তাদের মধ্যে চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান নির্বাচন করে অন্ততঃ দুশো কোটি টাকা বরাদ্দ করে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের কাজ শুরু করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গোটা কলকাতা শহরে

ট্যাক্সি ধর্মঘট চলছে। কাল থেকে হঠাৎ শুরু হয়েছে। ৭ই জুলাই থেকে বাস ধর্মঘটেরও হুমকি দেওয়া হয়েছে। ৭ই জুলাই থেকে বাস ধর্মঘটেরও হুমকি দেওয়া হয়েছে। ইউরো বিধি মেনে আমাদের রাজ্য সরকার ব্যবস্থা নিতে গেছেন কোনও রকম পরিকাঠামো তৈরি না করেই। ১৫ বছর ধরে যে গাড়িগুলো চলছে ১লা জুলাই থেকে সেগুলো বন্ধ করে দেওয়া হবে, এই সিদ্ধান্ত রাজ্য সরকার ঘোষণা করে দিয়েছে। ৭ই জুলাই থেকে ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। পরিবেশমন্ত্রী ছিলেন, পরিবহন মন্ত্রীও একটু পরে আসবেন। এই যে ধর্মঘট হচ্ছে। মানুষ অসহায় অবস্থার মধ্যে পড়বেন। কি পরিস্থিতিতে রাজ্য সরকার এই সিদ্ধান্ত নিতে যাচ্ছেন, এখন হাউস চলছে, এটা হাউসকে জানান। ৭ই জুলাই থেকে লাগাতার ধর্মঘট শুরু হবে। কলকাতা শহরে শতকরা ৯৫ ভাগ বাস ও ট্যাক্সি ১৫ বছরের বেশি চলছে। এ বিষয়ে মন্ত্রী হাউসে একটা বিবৃতি দিন।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের আসাম থেকে বাংলা সীমান্ত ডুয়ার্স এলাকায় গত এক মাস আগে ম্যালেরিয়াতে আক্রান্ত হয়ে ২৯ জন এর মৃত্যু হয়েছে। ১০ হাজারেরও বেশি মানুষ ম্যালেরিয়াতে আক্রান্ত। ডি.ডি.টি. স্প্রে করার অর্ডার গতকাল পর্যন্ত ছিল। আজ থেকে স্প্রে বন্ধ। সেখানে যে পরিমাণ মানুষ ম্যালেরিয়াতে আক্রান্ত হয়েছে ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন হুঁশিয়ারি দিয়েছে যে দু হাজার সালের মধ্যে ব্যাপক ম্যালেরিয়া মহামারীর আকার ধারণ করবে। ইতিমধ্যেই আসামে ম্যালেরিয়াতে ৫শো লোকের মৃত্যু হয়েছে। সরকারিভাবে বলা হয়েছে ৯০ জন। ডুয়ার্সে বিশেষ করে বনাঞ্চলে, গ্রামাঞ্চলে, চা বাগিচায়, ডি.ডি.টি. অবিলম্বে চালু করা না যায়, তাহলে সর্বনাশ হবে। আলিপুরদুয়ার হাসপাতালকে জেলা হাসপাতালে পরিণত করে ওখান থেকে একটা টাস্কফোর্স ছড়িয়ে দেওয়ার ব্যবস্থা করা হোক।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Deputy Speaker Sir, through you I would like to draw the attention of the Hon'ble Minister-in-charge of school education. Sir, the only Anglo-Indian School like Dowhill Girls School, Kurseong, is facing shortage of subject teachers 17 and Group 'D' staff. Posts of Mathematics and Science Teachers are lying vacant since long. In spite of several requests by the Headmistress for the appointment of subject teachers and Group 'D' staff, negligence on the part of the Government in appointing the above teachers certainly damage the reputation of the school. I strongly draw the attention of the House and I request the Hon'ble Minister for taking immediate step to

fill up the vacant posts of Group 'D' staff as well as subject teachers from the local candidates.

Thank you.

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে নাট্য জগতের দু জন বিশিষ্ট নাট্য বক্তিত্বের জন্মদিন। মন্মথ রায় তাঁর জন্ম শতবর্ষ, আর জোছন দস্তিদারের ৬৭তম জন্মদিন। এই দুজন নাট্য ব্যক্তিত্ব বিশেষ করে মন্মথ রায় তাঁর নাটক "মুক্তির ডাক" যেটা কারগার নিয়ে আলোড়ন তৈরি হয়েছিল এবং যা নিয়ে কাজী নজরুল ইসলামও গান রচনা করেছিলেন। তিনি ছোটোদের নিয়ে ডকুমেন্টারি ফিল্ম তৈরি করেছেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে দাবি করছি সেই মন্মথ রায়ের জন্ম শতবর্ষ পালন করার উদ্যোগ নেওয়া হোক এবং পাশাপাশি জোছন দস্তিদার যিনি পদ্য গদ্য অমর ভিয়েতনাম ইত্যাদি নাটক রচনা করেছিলেন সেই নাট্যকারের অবদানের বিষয়গুলিকে তুলে ধরার জন্য রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করুন এই দাবি জানাচ্ছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি অকার্ষণ করছি। গতকাল পুলিশমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে বললেন মরুভূমির মধ্যে মরুদ্যান। আগরতলার একটি প্রতিভাবান ছাত্র নাম তার দেবর্ষী সাহা, যার বাবা ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের ডীন। সেই ছেলেটি গত ১১ জুন কলকাতা থেকে নিখোঁজ হয়। ছেলেটি অন্ধ্রপ্রদেশের একটি ইঞ্জিনিয়ারিং কলেজে পড়ে। সে ১০ই জুন কলকাতা এসেছে। হাওড়া স্টেশন থেকে করমন্ডলে তার যাওয়ার কথা, কিন্তু আজ পর্যন্ত তার সন্ধান পাওয়া যাচ্ছে না। তার বাবা অনেক খোঁজ খবর করেছেন। আজকে তাই মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি অবিলম্বে যাতে এই ছেলেটিকে খুঁজে পাওয়া যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি কালকে পুলিশ বাজেট নিয়ে আলোচনায় আই.পি.এস. অফিসারদের ক্ষমতার অপব্যবহারের কথা বলছিলাম। আমার কথা প্রমাণ করার জন্য গতকাল একটি রায় বেরিয়েছে ভিখারী পাসোয়ানকে নিয়ে বাঁকুড়ার এস.পি. হরপ্রীতম সিং সহ ১৩ জন পুলিশ কর্মচারির বিরুদ্ধে। এই হাউসের মধ্যে ভিখারী পাসোয়ানকে নিয়ে আমরা অনেক লড়াই করেছি। রাজ্য সরকার এই ব্যাপারটাকে চাপা দেওয়ার চেষ্টা করেছিল। আমার দাবি এই হরপ্রীতম সিং কে অবিলম্বে সাসপেন্ড করে দেওয়া হোক বাঁকুড়ার এস.পি. থেকে। তাকে প্রোটেকশন দেওয়ার চেষ্টা করা হচ্ছে। ভিখারী পাসোয়ানকে ৬ বছর হল পাওয়া যাচ্ছে না, পুলিশ তাকে তুলে নিয়ে গিয়ে খুন করেছে। এর বিরুদ্ধে আমি আবার প্রতিবাদ ধ্বনিত করলাম।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতি একজন মন্ত্রীর একটি মন্তব্যকে ঘিরে পশ্চিমবঙ্গের জনমানসে তীব্র উৎকণ্ঠার সৃষ্টি হয়েছে। মাননীয় দমকল মন্ত্রী প্রতীম চ্যাটার্জি উনি ঘোষণা করেছেন মেট্রো রেলে যে কোনও সময় আগুন লাগতে পারে। তাঁর এই বিবৃতি পড়ার পর যেখানেই গিয়েছি সেখানে বন্ধু-বান্ধব, লোকজন আমাকে উদ্বেগের সঙ্গে জিজ্ঞাসা করছে যে এই ব্যাপারটা কি, সত্যি কি মেট্রোর এমন অবস্থা হয়ে আছে, এতে মানুষের জীবনহানীর আশঙ্কা আছে। সেই কারণে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি এ ব্যাপারটাকে উচ্চ-পর্যায়ে নিয়ে গিয়ে এর ব্যবস্থা করা হোক।

**শ্রী চিত্তরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এ বিষয়ে কতখানি গুরুত্ব দেবেন জানি না। দাসপুর-২ ব্লক স্বাস্থ্যকেন্দ্রটির বিল্ডিংয়ের অবস্থা অত্যন্ত জরাজীর্ন।

বিষয়টা ১৯৯৫ সালে ওখানকার সি.এম.ও.এইচ.-কে জানানো হয়েছিল। ওখানকার ব্লক ডাক্তার বিষয়টা জানিয়েছিলেন। কিন্তু এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। বিল্ডিং সারানো হয়নি, ডাক্তার কোয়ার্টার যেমন ছিল সেইরকম আছে। নার্সেস কোয়ার্টারের অবস্থাও খারাপ। এগুলো একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে জানানো হয়েছে। ডি.এম., এস.ডি.ও.-কে জানানো হয়েছে। আরও উদ্বেগের বিষয় হচ্ছে, গত ১৪.১২.১৯৯৮ তারিখ থেকে সেকেন্ড মেডিক্যাল অফিসার হাসপাতাল ছেড়ে চলে গেছে এখানকার একমাত্র ডাক্তারের হাতে ইমার্জেন্সি, আউটডোর, সব কিছুর ভার দিয়ে। কিন্তু সেই ডাক্তার আবার বলে দিয়েছেন ১৭ তারিখের পরে থেকে তিনি শুধু আউটডোর ছাড়া আর কোনও কিছু দেখতে পারবেন না। এই রকম অবস্থায় যদি ওখানকার একমাত্র ব্লক স্বাস্থ্য কেন্দ্র বন্ধ হয়ে যায় তাহলে মানুষ কি করে বাঁচবে? আমি এর প্রতিবিধানের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

[1-00 – 2-00 p.m.(Including Adjournment)]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের যদি এক্তিয়ার থাকে তাহলে রাজ্য সরকারকে এবং কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারে হলে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ দাবি করছি। আমরা টেলিকমিউনিকেশন নিয়ে বিভিন্ন কেলেঙ্কারির কথা শুনেছি। কিন্তু আমার হাতে কিছু নথিপত্র এসে পৌঁছেছে যে, ১৩ জন বেকার যুবককে ঠকিয়ে প্রায় তিন লক্ষ টাকা মত হাতিয়ে তাদেরকে চাকরি দেবার জন্য ঈষান পন্ডা, বাগপুরা এবং আশিষ রায় জড়িত হয়ে পড়েছে এবং তাদের ফসল মাস্টার রোলে সই করিয়ে নিয়ে কিছু টাকা দেয়। তার পরে তাদের টাকা [illegible]র পরে যে

অঙ্গীকার, একটা চুক্তিপত্র, সেটাও আমার হাতে এসেছে। এমন কি আশিষ রায়ের ফটোও আমার হাতে এসেছে। আজকে এই কেলেঙ্কারি বি.জে.পি. এবং টি.এম.সি. সরকারের আমলে হচ্ছে। বেকার যুবকরা বিভিন্ন জায়গাতে ঘুরে-ফিরে একেবারে হন্যে হয়ে শেষ পর্যন্ত আমার দারস্থ হয়েছে। তাই আপনার হস্তক্ষেপ অবিলম্বে দরকার এবং ঐ সমস্ত সমাজ বিরোধীদের এই মুহূর্তে অ্যারেস্ট করা দরকার। আপনি যদি অনুমতি দেন তাহলে আমি এ ব্যাপারে নথিপত্র আপনার কাছে পৌঁছে দেব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অনারেবল মেম্বাররা যখন কারও বিরুদ্ধে এলিগেশন আনবেন, এই হাউসের মেম্বার হলে নোটিশ দেবেন। আর, যাঁরা মেম্বার নয় ডিফেন্ড করতে পারবে না তাদের বিরুদ্ধে এখানে বলেন কেন? তাদের জন্য তো আদার প্রসিডিওর অফ কোর্ট রয়েছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে বারে বারে প্রতিদিন রাজ্য স্বাস্থ্য দপ্তরের অকর্মণ্যতা নিয়ে প্রশ্ন ওঠে। রাজ্য সরকারের পরিচালিত হাসপাতালে রোগীরা প্রয়োজনীয় খাদ্য বা পথ্য পাচ্ছে না। আর, পেলেও তার গুণ-মান বা পরিমাণ যথেষ্ট নয়। গত পরশু দিন বাঙ্গুর হাসপাতালে রোগীদের যে খাদ্য সরবরাহ করা হয়েছে তার মধ্যে মরা পোকা পাওয়া গেছে। দুর্গন্ধ-যুক্ত খাদ্য আজকে সরকারি হাসপাতালে সরবরাহ করা হচ্ছে। আজকে স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতা নিয়ে মানুষ সরব। রোগীর চিকিৎসা তো দূরের কথা পথ্যও ঠিকমতো দেওয়া হচ্ছে না। আজকে এই যে একটা ভয়ঙ্কর পরিস্থিতি রাজ্য সরকারের পরিচালিত হাসপাতালে চলছে আমি তার বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় রেলমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। শান্তিপুর-নবদ্বীপ ন্যারো গেজ রেল লাইনে ১০। ১২ দিন হল ট্রেন বন্ধ হয়ে আছে। এর ফলে প্রচুর নিত্যযাত্রী অসুবিধার মধ্যে পড়েছে। আগে ৫-টা বগি ছিল পরে সেটা তিনটে করে দেওয়া হয়েছে এবং আগে যেখানে দুটো ইঞ্জিন ছিল এখন সেটা একটা করে দেওয়া হয়েছে এবং এই অবস্থায় চলছিল। কিন্তু এই রকম করতে করতে এটা বন্ধ করে দেওয়া হল। তাই আমি আপনার মাধ্যমে ঐ ন্যারো গেজ রেল চলাচল স্বাভাবিক করে যাত্রী সাধারণকে রেল পরিষেবা ফিরিয়ে দেওয়ার দাবি করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার মাধ্যমে রাজ্য সরকারকে অনুরোধ করুন, রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে বলবেন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে অনুরোধ করছি, রাজ্য সরকার যেন কেন্দ্রীয় সরকারকে বলেন আমাদের ওখানে রেল চালু করার

ব্যবস্থা করতে।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার খেজুরী বিধানসভার অন্তর্গত খেজুরী থানা এলাকায় ভ্যান রিক্সা ও সাইকেলে আলো না থাকায় রাতের অন্ধকারে যাতায়াত করতে অসুবিধা হয়। এর ফলে বিপদের আশঙ্কা আছে। এই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, জেলা মহকুমা শাসক অবিলম্বে পূর্বতন আইনকে চালু করে যেন ভ্যান রিক্সা ও সাইকেলে আলো রাখার ব্যবস্থা করেন।

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

## LEGISLATION

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

**Mr. Deputy Speaker :** Now there are two Bills. They are (1) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999, and (2) The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1999. They will be introduced and moved separately but discussions will be held jointly. Now the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999.

### The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999.

**Shri Subhas Chakraborty :** Sir, I beg to introduce The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Subhas Chakraborty :** Sir, I beg to move that The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999, be taken into consideration.

### The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1999.

**Shri Subhas Chakraborty :** Sir, I beg to introduce the West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amend-

ment) Bill, 1999.

**(Secretary then read the Title of the Bill)**

***Shri Subhas Chakraborty*** : Sir, I beg to move the The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1999. be taken into consideration.

**Mr. Deputy Speaker** : Now, I will take up the two Bills for discussion. Shri Saugata Roy, please speak.

[2-10 – 2-20 p.m.]

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, মাননীয় মন্ত্রী আজকে যে দুটি বিল এনেছেন, দি ওয়েস্ট বেঙ্গল মোটর ভিহিকিলস ট্যাক্স (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯ এবং দি ওয়েস্ট বেঙ্গল অ্যাডিশনাল ট্যাক্স অ্যান্ড ওয়ান-টাইম ট্যাক্স ওন মোটর ভিহিকিলস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯, এই দুটি বিলের উপর আমি বলছি। আমি প্রথমেই এটা পরিষ্কারভাবে বলছি, এটা সরকারের রিসোর্স মবিলাইজেশনের একটা চেষ্টা। কিন্তু আমি এই চেষ্টার বিরোধী। তার কারণ, আমি মনেকরি, রাজ্যসরকারের সত্যিই মোটর ভিহিকিলসের উপর ট্যাক্স বসানো বা বাড়ানোর কোনও নৈতিক অধিকার নেই। রাজ্যসরকার মোটর ভিহিকিলসের উপর ট্যাক্স বসান এবং বাড়ান, তার কারণ সেটা সহজেই কালেক্ট করা যায়। গাড়ি নতুন হলে বা হাত বদল হলে রেজিস্ট্রেশন করতে হয় ডায়রেক্টলি মোটর ভিহিকিলস ডিপার্টমেন্টে। কলকাতা বা জেলায় সেই টাকা জমা পড়ে যায় এবং সহজে টাকা আসে। আপনি শুনলে অবাক হবেন, এই বাবদ যে ট্যাক্স ধরা হয়, সাধারণত তারচেয়ে বেশি টাকা আদায় হয়। নরম্যালি অন্য জায়গায় ট্যাক্স আদায় কম হয়, রিভাইজড বাজেটে কম ধরা হয়। ১৯৯৮-৯৯ সালে সেলস ট্যাক্স পাওয়া যাবে বলে ধরা হয়েছিল ৩ হাজার ৪৫০ কোটি টাকা। পাওয়া গিয়েছিল ৩ হাজার ২১৯ কোটি টাকা। অর্থাৎ বাকি সেলস ট্যাক্স আদায় হয়নি। হোয়ার অ্যজ মোটর ভিহিকলেস ধরা হয়েছিল ১৫৬ কোটি টাকা আর আদায় হয়েছে ১৬১ কোটি টাকা। এ বছর মন্ত্রী মহাশয় তার বাজেট বাড়িয়ে মোটর ভিহিকিলেসর উপর ট্যাক্স ১৭৪ কোটি টাকা আদায় করেছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, আপনি এই যে বেশি ট্যাক্স আদায় করবেন তার নৈতিক অধিকার কি অর্জন করেছেন? গাড়ির উপর ট্যাক্স নেওয়া হয় কেন? সরকারি রাস্তা ব্যবহার করে বলে। গাড়ির উপর ট্যাক্স আদায় করা হয় তার কারণ, গাড়িগুলি শহরের যে কোনও জায়গা দিয়ে যখন যায় তখন সেখানকার এনভায়রনমেন্ট পলিউট করে। আজকে সেই রাস্তাগুলির অবস্থা কি? আমি জানি, এটা ট্রান্সপোর্ট মিনিস্টারের হাতে

নেই। কিন্তু সারা পশ্চিমবাংলায় এবং কলকাতা শহরের রাস্তায় যে গাড়িগুলি চলে—আপনি দেখছেন না—বর্ষায় মফস্বলে রেগুলার বাস বন্ধ হয়ে যায় রাস্তা ভাঙা থাকার ফলে। কলকাতার চারিদিকে ভাঙা রাস্তা। আপনার তো আগে গাড়ি ছিল যখন আপনি প্র্যাকটিস করতেন (মিঃ ডেপুটি স্পিকারকে উদ্দেশ্য করে)। এখন সরকারি গাড়ি চড়েন। আজকে কলকাতার যে রাস্তা তাতে যারা ভিহিকিলস ওনার তারা বোঝেন, টায়ার খারাপ হয়ে যায়, সাসপেনশন খারাপ হয়ে যায়, স্প্রীং খারাপ হয়ে যায়। প্রাইভেট গাড়ির উপর এই যে ট্যাক্স বাড়িয়ে দিলেন তার জন্য তো কোনও ফেসিলিটি নেই। দ্বিতীয়ত ট্রান্সপোর্ট মিনিস্টার বলুন, আজকে ট্রাফিকের কি অবস্থা? হোয়াট ইজ দি ম্যানেজমেন্ট অফ ট্রাফিক? কলকাতা শহরে ট্রাফিক সিগন্যাল বসানো হয়েছে। কিন্তু জ্যাম হচ্ছে। বিশেষ করে দিনের মাঝখানে—১টা, ২টা এবং তিনটের মধ্যে। কলকাতায় একবার যদি জ্যাম-জট পাকিয়ে যায় তাহলে সেই জট আর খোলে না। একটা মিছিল গেলে তো আর কথা নেই, ২/৩ ঘন্টা ট্রাফিক জ্যাম হয়ে যাবে। আবার একটা বর্ষা হলে গাড়ি সব স্লো-ডাউন হয়ে যায়, আবার সব জ্যাম-জট হয়ে যাবে। মাননীয় মন্ত্রী যে ট্যাক্স আদায় করবেন তার জন্য আপনি কি ফেসিলিটি দিচ্ছেন যারা গাড়ি ব্যবহার করে তাদেরকে? মজা হচ্ছে, যাদের থেকে ট্যাক্স আদায় করা হবে তাদের কোনও বিশেষ ফেসিলিটি দেবার কথা ভাবা হয় না।

ট্যাক্সকে টোট্যাল রিসোর্স মবিলাইজেশনে ভাগ হিসাবে ভাবা হয় এবং তার বেশিরভাগটা দিয়েই সরকারি কর্মচারিদের মাহিনা দেওয়া হয়। ফিনান্স মিনিস্টার বলেছেন, মাননীয় ট্রান্সপোর্ট মিনিস্টার নতুন ট্যাক্স বসাচ্ছেন, আপনাদের সংখ্যাগরিষ্ঠতা আছে বিল পাস হবে কিন্তু ট্রান্সপোর্ট মিনিস্টার হিসাবে আপনার দেখা দরকার যাদের উপর ট্যাক্স বসাচ্ছেন, বৃদ্ধি করছেন তাদের মিনিমাম কি সুযোগ-সুবিধা দিচ্ছেন। আজকে সকালেই এই হাউসে মাননীয় মন্ত্রী মহাশয় সুকান্ত সেতুর উপর দুর্ঘটনার ব্যাপারে কলিং অ্যাটেনশনের উত্তর দিতে গিয়ে একটা ফ্যাটালিস্টিক স্টেটমেন্ট দিলেন, বললেন, দুর্ঘটনার উপর কারুর হাত নেই, স্বয়ং ঈশ্বরও তা নিয়ন্ত্রণ করতে পারেন না। কিন্তু এটা তিনি জানেন যে বারবারই বলা হয় যে কলকাতাতে অধিকাংশই দুর্ঘটনা ঘটে দুটি প্রাইভেট বাস বা মিনিবাস পরস্পর পরস্পরকে ওভারটেক করে রেষারেষি করে চলার জন্য। সেইজন্যই বেশিরভাগ দুর্ঘটনা ঘটে এবং লোক চাপা পড়ে মারা যায়। আপনারা এই প্রাইভেট বাস এবং মিনিবাসের উপর কোনও রকম নিয়ন্ত্রণ আনতে পারছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে আবার উত্তর ২৪ পরগনা বাস শ্রমিক ইউনিয়নের নেতা। উনি জানেন যে ড্রাইভার, কনডাক্টররা ওর মিছিলে যায়। সেইজন্য অ্যাকসিডেন্ট করলেও শেষ পর্যন্ত যাতে তারা জামিন পায় মন্ত্রী মহাশয়কে তা দেখতে হয়। এদের কোনও ট্রেনিং হচ্ছে না, এদের কোনও কারেকশন হচ্ছে না, যেভাবে চলত সেইভাবেই ওরা রয়ে গিয়েছে। আজকে সিরিয়াসলি ভাবা দরকার এই ট্রাফিক কন্ট্রোলের ব্যাপারটা কি করে ইমপ্রুভ

করা যায় কলকাতায় এবং কলকাতার আশেপাশের মফস্বল শহরগুলিতে। যেহেতু কলকাতায় বেশি গাড়ি চলে এবং কলকাতায় রোড এরিয়াটাও কম তার উপর এরা আবার রেসিং করে অ্যাক্সিডেন্ট ঘটায় সেইজন্য প্রথমে কলকাতার এবং পরে মফস্বল শহরের ট্রাফিক নিয়ন্ত্রণের চেষ্টাটা সিরিয়াসলি করা দরকার। আজকাল আবার মফঃস্বল শহরে যেমন আসানসোল, শিলিগুড়ি, খড়গপুর, বর্ধমানেও এই ট্রাফিক জ্যামের সমস্যা প্রকট হয়ে উঠেছে, নিত্য সেখানে জ্যাম হচ্ছে। এখানে আবার আর একটা সমস্যা হচ্ছে সাইকেল রিক্সা। সেটা আরও স্লো ডাউন করে দেয় ট্রাফিককে। মন্ত্রী মহাশয়ের এটাও দেখা দরকার। দীর্ঘদিন ধরে এ ব্যাপারটা নেগলেকটেড হচ্ছে। সুভাষবাবু যখন মন্ত্রী হলেন তখন ভেবেছিলাম, উনি ভালো লোক, কিছু একটা করবেন কিন্তু মাঝে ওর শরীরটা খারাপ হল, বাইরে গিয়ে অপারেশন করাতে হল ফলে একটা গ্যাপ পড়ে গেল। কাজেই ট্রান্সপোর্টের উন্নয়নের ক্ষেত্রে যে উদ্যোগ নেওয়ার দরকার ছিল সেই উদ্যোগ নেওয়া হল না। বা নেওয়া গেল না এই অভিযোগ আমি করছি। এই বিলে অটো রিক্সার ডেফিনেশন দেওয়া আছে। আমি যতদূর জানি অফিসিয়ালি কলকাতা শহরে কোনও লাইসেন্সড অটো রিক্সা নেই। যারা প্লাই করে অটো রিক্সা—এখন কোনও অটো রিক্সা ইণ্ডিভিজুয়াল প্যাসেনজার নিয়ে প্লাই করে না। এখানে লেখা আছে, অটো রিক্সা carry more than three passengers but not more than 12 passengers for hire or reward excluding the driver. এটা মন্ত্রী মহাশয় কি আইন করছেন কোন জগতে বসে? কলকাতায় সমস্ত অটো রিক্সা ৫ জন প্যাসেঞ্জার নেয়। ড্রাইভারের দু পাশে দু জন, পেছনে তিন জন, ৫ জন। তা ছাড়া কোনও অটো রিক্সা ইণ্ডিভিজুয়াল প্যাসেঞ্জার নিয়ে মিটারেও যায় না। রাসবিহারীর মোড় থেকে গাড়িয়াহাট, রাসবিহারী থেকে চেতলা এইভাবে সমস্ত অটো রিক্সা স্যাটেলে চলে। মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে ক্লিয়ারকাট সিদ্ধান্ত জানাতে হবে। বেকার ছেলে যারা করে খাচ্ছে তাদের ব্যাপারে আপত্তি থাকতে পারে না। তা ছাড়া যেসব এলাকায় বাস কম সেখানকার মানুষরাও কছুটা রিলিফ পাচ্ছেন। কিন্তু একটা নিয়ম-কানুন, একটা লাইসেনসিং প্রসেসের মধ্যে তা আসতে হবে। সেদিন আমার কাছে একটি ছেলে এসেছিল, বলল, আমার অটো রিক্সাটা পুলিশ ধরে নিয়ে গিয়েছে। আমি জিজ্ঞাসা করলাম, কেন? সে বললে, আমার লাইসেন্স নেই, চালাচ্ছিলাম, সেইজন্য আমি পুলিশকে জিজ্ঞাসা করলাম, এ ক্ষেত্রে নিয়মটা কি? তারা বললেন, ৬ মাস অটো রিক্সাটা ফেলে রাখব, তারপর ছেড়ে দেব। কলকাতায় অনেক লাইসেন্স ছাড়া অটো রিক্সা চলছে বিশেষ করে গড়িয়াহাট এলাকায়। শনিবার দিন পুলিশ এই অটো রিক্সার ব্যাপারে একটা অভিযান চালিয়ে গড়িয়াহাট থকে ২৬টি অটো রিক্সাকে ধরে তাদের সবার লাইসেন্স আছে, মাইনর অফেন্সে ধরেছে। আমি বলছি, এইরকমভাবে পুলিশ হঠাৎ হঠাৎ ব্যবস্থা নিয়ে ধরছে কিন্তু একটা ব্যবস্থা তো করতে হবে। ঠিক করতে হবে যে কলকাতার

কোথায় কোথায় অটো রিক্সা চলবে। শ্যামলবাবু যখন মন্ত্রী ছিলেন তখন আমি তাকে এটা বলেছিলাম। আপনি একটা ওপেন ডিক্লারেশন দিচ্ছেন না কেন যে অটো রিক্সা রান করছে, তারা লাইসেন্সের জন্য অ্যাপ্লাই করলে সেটা রেগুলারাইজ করা হবে? এখানে অনেক অটো রিক্সা চলছে লাইসেন্স ছাড়া। তারা ধরা পড়লে, পুলিশ কেস হলে টাকা দিলে তারা ছাড়া পেয়ে যায়, আবার কেউ ছাড়া পায় না, একটা মাৎস্যন্যায় চলছে। অটো রিক্সা কোনও ট্রাফিক নিয়ম-কানুন মানেনা। হঠাৎ করে টার্ণ নিয়ে নিচ্ছে ডানদিকে, রাস্তার মাঝখানে দাঁড়িয়ে পড়ছে, ৫ জনের জায়গায় ৬ জন নিয়ে নিচ্ছে। প্যাসেঞ্জারদের কাছে এটা একটা মেন্যাস হয়ে যাচ্ছে। কিন্তু তাসত্ত্বেও অটো রিক্সার প্রয়োজন আছে। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে অটো রিক্সার জন্য একটা ডিসিপ্লিন আনুন। হঠাৎ হঠাৎ করে অটো রিক্সা স্ট্যাণ্ড হয়ে যাচ্ছে। কয়েকজন মিলে একটা অটো-রিক্সা স্ট্যাণ্ড বানিয়ে, একটা পলিটিক্যাল পার্টির বোর্ড লাগিয়ে দিয়ে বলছে যে এটা অটো-রিক্সা স্ট্যাণ্ড এবং তারা একটা টাকা ফিক্সড করে দিচ্ছে। এগুলিকে বন্ধ করা দরকার। অটো রিক্সার ব্যাপার নিয়ে আরও ভাবনা-চিন্তা করা দরকার। তারপরে মোটর ভিহিকলস ডিপো যেগুলি আছে, পাবলিক ভিহিকলস ডিপো, যেমন বেলতলায় আছে, সেগুলি তো একেবারে করাপশনের ডিপো হয়ে আছে। সেখানে ঢুকতে গেলে দালালরা ধরবে। দালালরা এখানে রেকগনাইজড হয়ে গেছে, সিটু'র অ্যাফিলিয়েশন নিয়ে নিচ্ছে। যেমন—অথোরাইজড ট্রান্সপোর্ট ইউনিয়ন, সিটু অ্যাফিলিয়েটেড। এখানে দালালদের টাকা-পয়সা দিলে তারা সব ডিপার্টমেন্টে গিয়ে বের করে দিচ্ছে। তারা একটা রেট ফিক্সড করে দিয়েছে যে, ৭ দিনের মধ্যে লাইসেন্স পেতে গেলে এত দিতে হবে, এক মাসের হলে এত দিতে হবে, বড় গাড়ি হলে আর এক রকম। পাবলিক ভিহিকলস ডিপার্টমেন্টের মধ্যে দালালরা এক রকম রেকগনাইজড হয়ে গেছে। এরাও গরিব মানুষ সেটা আমরা জানি। কিন্তু অফিসের ক্ষেত্রে এইভাবে কেন রেকগনাইজড হয়ে যাবে? একজন প্রাইভেট লোক সার্ভিস চার্জ অফিসে কাজটা করে নিয়ে পারবে না? কেন তাকে দালালের প্রয়োজন হবে? আমরা দেখেছি যে কলকাতায় মোটর ভিহিকলস ডিপার্টমেন্টে কম্পিউটারাইজ ট্যাক্স সিস্টেম চালু হয়েছে। এতে আগের থেকে ট্যাক্স-এর ব্যাপারে করাপশন কিছুটা কমেছে। কিন্তু কম্পিউটারাইজ সিস্টেম চালু হলেও টোটাল নেট ওয়ার্ক নেই। কেন এটা থাকবে না? একটা টোটাল নেট ওয়ার্কের মধ্যে যদি এটা আনা যায় তাহলে একটা বোতাম টিপলেই বোঝা যাবে যে কোথায় কোন গাড়ির ট্যাক্স দিতে বাকি আছে। এই আইনটা মন্ত্রী মহাশয় করতে বাধ্য হয়েছেন, কারণ আগেই এই সম্পর্কে ঘোষণা হয়ে গেছে। আগে ছিল প্রাইভেট নামে গাড়ি থাকলে ট্যাক্স একটু কম হত, আর কোম্পানির নামে গাড়ি থাকলে ট্যাক্সটা একটু বেশি হত। এতে একটা ফাঁক ছিল যে কোম্পানির নামের গাড়িগুলি প্রাইভেট নামে দেখানো হত। কিন্তু এখানে ট্যাক্স যেটা বাড়িয়েছেন সেটাও ফেয়ার নয়।

আমরা বেসিক্যালি কোনও অ্যামেণ্ডমেন্ট দিইনি। তার কারণ এটা মূলতঃ আনা হয়েছে সরকারি রিসোর্স মোবিলাইজেশনের জন্য। সরকার রিসোর্স মোবিলাইজেশন করতে পারে। একটা সরকার চালাতে গেলে রিসোর্স মোবিলাইজ করা দরকার আছে। কিন্তু যে হিসাবে ট্যাক্সটা বাড়াতে হবে তার একটা যুক্তি থাকা দরকার। আপনি বলে দিলেন ওয়ান লাইন ট্যাক্স অব মোটর ভিহিকল ২০ পারসেন্ট। এই যে বাড়িয়ে দিলেন, এটা আমার মনে হয় যুক্তিযুক্ত হয়নি। আপনি এয়ার কণ্ডিশন গাড়ির উপরে ট্যাক্স বাড়িয়েছেন, এটাতে আমরা বিরোধিতা করছি না। কারণ যে এয়ার কণ্ডিশন গাড়ি কিনতে পারে তার বেশি ট্যাক্স দেবার ক্ষমতা আছে, সে দিতে পারব। আপনি রেটটা চেঞ্জ করে দিয়েছেন। আপনার এখানে মনে রাখা দরকার যে, পুরানো গাড়ি যেমন আছে, তেমনি নূতন গাড়িও আছে। পুরানো গাড়ির ক্ষেত্রে এই ট্যাক্সটা একসেসিভ হয়ে যাচ্ছে।

[2-20 – 2-30 p.m.]

প্রাইভেট ইণ্ডিভিজুয়ালদের ক্ষেত্রে ট্যাক্স খুব বেশি হয়ে যাচ্ছে এটা বলতে চাই। এবারে মাননীয় মন্ত্রী একটা ব্যবস্থা করেছেন ট্যাক্স নেওয়ার ব্যাপারে। দুটি বিলেই এটা আছে। কারও হয়তো বাইরে রেজিস্ট্রি করা গাড়ি রয়েছে। সে পশ্চিমবঙ্গে এসে ধরা পড়ল। এক্ষেত্রে একটি আইন বলছে—তাকে ১৭ সপ্তাহের ট্যাক্স দিতে হবে, আর একটি আইন বলছে—তাকে এক বছরের ট্যাক্স দিতে হবে। আবার যদি কেউ বলেন—আমার গাড়ি বাইরে রেজিস্ট্রি করা ছিল, এখন পশ্চিমবঙ্গে রেজিস্ট্রি করব, এক্ষেত্রে পশ্চিমবঙ্গে কবে এসেছেন তার প্রমাণ না দিতে পারলে তাকে ১ বছরের ট্যাক্স দিতে হবে। এসব কেসে অনেস্ট ট্যাক্সপেয়ীরা যাতে রিলিফ পান সেটা দেখুন। আর একটি সিস্টেম করেছেন resource mobilization উদ্দেশ্যে, one time tax payment. যদি কেউ ১০ বছরের জন্য একবারে Tax দিয়ে দেন তাহলে দিতে হবে ১,৬২০ টাকা। সেটা যদি বছরে বছরে তিনি দেন তাহলে বছরে দিতে হবে ২৪০ টাকা। একসঙ্গে দিলে তিনি একটা কনসেশন পাচ্ছেন: ৮০০ টাকা কম দিতে হচ্ছে। আমি মনে করি, immediate revenue earning-এর ক্ষেত্রে এটা একটা ভাল fecilites আর প্রতি বছর ট্যাক্স টোকেন নেওয়াটাও অসুবিধাজনক। কাজেই এটা খারাপ আইডিয়া নয়। একজামশন এবং ফাইনের ব্যাপারেও আপত্তি করার কিছু নেই।

বক্তৃতা শেষ করার আগে শুধু এটুকু বলব যে, বিল পাস করাবেন ঠিক আছে। কিন্তু রাস্তার উন্নতি করার দায়িত্ব আপনার ট্রাফিক ম্যানেজমেন্টের উন্নতি করার দায়িত্ব আপনার, মোটর ভিহিকলসের বিভৎস দুর্নীতি নিয়ন্ত্রণ করার দায়িত্ব আপনার; অ্যাক্সিডেন্ট যাতে কমে, অটো রিক্সা বাস মিনিবাস যাতে ডিসিপ্লিনের মধ্যে আসে সেটা দেখবার দায়িত্বও আপনার। সেটা করলে মোটর ভিহিকলস ট্যাক্স মানুষ নিশ্চয়ই আপনাকে দেবেন,

কিছু বলার থাকবেনা। তবে কেউ মোটর ভিহিকল ট্যাক্স দিচ্ছে কিনা সেটা রাস্তায় কে চেক করবে? অনেক সময় এ ব্যাপারে পুলিশ ধরে, কিন্তু তারা তো ট্রাফিক আইন দেখবেন। এক্ষেত্রে দায়িত্ব মোটর ভিহিকলস ডিপার্টমেন্টের থাকা উচিত। আমার ট্যাক্স টোকেন আছে কিনা সেটা চেক করার কি অধিকার আছে ট্রাফিক পুলিশের? ট্রাফিক পুলিশ ২/১ টাকা ঘুষ নেয় ঠিক আছে। কারণ যে রাজ্যের I.P.S. Officer false Rly. pass-য়ে জার্নি করে সেখানে এটা কিছুই নয়। কাজেই ঐ চেক করার ব্যাপারটা ক্লিয়ার করা দরকার যে, who will chake the payment or non-payment of tax of a vehicle? আশাকরি, মাননীয় মন্ত্রী বিষয়টা ক্লিয়ার করবেন। এছাড়া আমার আর কিছু বলার নেই।

**श्री लगन देव सिंह :** माननीय डिपुटी स्पीकर सर, माननीय परिवहन मंत्री श्री सुभाष चक्रवर्ती ने जो हाउस के सामने द वेस्ट बंगाल मोटर भेकल्स टेक्स एमेन्डमेन्ट बिल १९९९ और द वेस्ट बंगाल देक्स एण्ड वन टाइम टेक्स आन मोटर भेकल्स बिल १९९९ पेश किए है मै उसका समर्थन करता हूं और समर्थन करते हुए दो-चार बातें कहना चाहता हूं। हमसे पहले कांग्रस के सदस्य सोगत बाबु बहस में भाग लेते हुएऐसा भाषण दिए जौसे परिवहन बजट पर ही बोल रहें हो। उन्होने कितने तरह के मजबूरी को समझते हुए मोजूदा परिस्थिति मे टेक्स की जो समस्या है उन्हो ने बहस के दोरान विरोध नही किये वल्कि समर्थन ही किए है। चुकि कांग्रेस के सदस्य है उन्हे बोलना है, राजनीतिक मजबूरियां है पर No Moral rights to impose tax.

सौगत बाबु आप अच्छी तरह जानते है सिर्फ पशिचम बंगाल ही नही पूरी दुनिया में मोटर भेकल्स सब-सिडी के उपर चलता है और जनहित के काम में इसका व्यवहार होता है। इस परिस्थिति में परिवहन विभाग को १७० करोड़ रुपया करीव-करीव सबसीडी देना पडता हैं। संचालन करने के लिए। यह भी आप जानते है कि १०-१५ प्ररिवहन की सुविधा पशिचम बंगाल में अन्य राज्यों के मुकावले काफी अधिक है। और रेभेन्यु कलेकशन काफी कम है। वहीं टेक्स केलक्सन की सीमा अन्य राज्यों में काफी है वनिस्पत पशिचम बंगाल के। इसके साथ ही काफी मात्रा मे ऐसे भेकल्स है जो पशिचम बंगाल से सुविधा लेने के बावजूद दुसरे राज्यो मे रजिस्ट्रेशन कराकर पशिचम बंगाल सरकार को टेक्स से बंचित कर देते है। सुविधा यहां से लेते है लेकिन टेक्स नही देते हैं।

आप गौर करेगें पशिचम बंगाल और कर्नाटक दोनो जगह गाड़ी की संख्या करीव-करीब एक ही है। लेकिन कलेकशन में आकाश पाताल का फर्क है। जहां पशिचम बंगाल में १५७ करोड़ रुपया का रेभेन्यु कलेक्सन होता है, संग्रह होता है वही कर्नाटक

में ४५० करोड़ रुपया परिवहन विभाग के अन्दर, माटर भेकल्स को आमदनी होता है। एसी परिस्थिति में मोटर भेकल्स के पास टेक्स बढ़ोतरी के कोई विकल्प नही था, इस विल एमेन्टमेन्ट के शिबा दुसरा कोई रास्ता नही रह गया था। और यही करने के लिए माननीय मंत्री ने, परिवहन मंत्री ने आपलोगों के सामने, सभा के सामने इस बिल को प्रस्तुत किये है और मै समझता हूं इससे मोटर भेकल्स को लाभ होगा और इसपर आप लोगों को भी कोई आपति नही होना चाहिए। इससे समस्या का कुछ निदान हो सकेगा। जो रेट बढ़ाया गया है इससे विशेष लाभ नही होगा और अधिक-से-अधिक कड़ाई से टेक्स वसूली की आवशयक्ता है। हमलोगों ने देखा है कि पशिचम बंगाल में रजिस्ट्रेशन के अलावा भी कई जगहों से यात्री वाहन आ रहे है और ये गाड़िया टेक्स की फांकी दे रहे है चाहे वह डिपार्टमेन्ट की अकर्मन्यता हो या लापरवाही हो। और एक समस्या है नवीनीकरण का, परिवहन मंत्री ने माटर भेकल्स में जो अनियमितता था विभिन्न जिलों के अन्दर आज़ कम्पूयूटर सिस्टम के माध्यम से रजिस्ट्रेशन में जो धांधली होती थी उसपर अंकुश लगानें का प्रयास किया है। टेक्स कलेकशन का जो विधान किया है, मै समझता हूं इस माध्यम से जो टेक्स नही देकर मोटर भेकल्स को फंकी देकर चलाते आये है, निशिचत रुप से इनपर अंकुश लगेगा। इस विल् के माध्यम से जो मुख्य उद्देश्य है मोटर भेकल्स की जो आर्थिक व्यवस्था है, मोटर भेकल्स मे चल रही धांधली पिछले कई सालो से, उसपर अंकुश लगाया जा सकेगा और जो टेक्स देते है उनको राहत दिया जा रहाहै।, जिससे लोगों को होने बाली परेशानी को दूर किया जा सके और इसे सुचारु रुप से चालु किया जा सके। रेभेन्यु और टेक्स कलेकसन के मामले होने बाली धांधली को कन्ट्रोल करके और आने बाले दिनों में आउट साइडर जो गाड़िया, उन्हे टेक्स देने के लिए मजवूर किया जा सके और पशिचम बंगाल में अपना रजिस्ट्रेशन करा सके इसके लिए प्रयास किया जा सके।

साथ ही जो एयर-कन्डीशनर गांड़िया है जो टेक्स देने लायक है। उनसे टेक्स लेने में कोई गुनाह नही है। और इसका हमारे कांग्रेस के साथियों ने भी समर्थन किया है। और मै समझता हूं मोटर भेकल्स डिपार्टमेन्ट को साधन मुहैया कराकर रेभेन्यू अर्निल सोर्स है इसै और अधिक बढ़ाया जाय। साथ ही आमलोगों को राहत भी दे रहे है। जोसे का-आंपरेटिभ है, ट्रस्ट है, सामाजिक न्यास की जो गांड़िया है, उनके टेक्स रेट मे राहत दिया गया है। इन्डीभीजुअल लोगों के नाम पर अलग रेट है और का-आपरेटिभ या सामाजिक कार्यो मे लगा हुआ ट्रस्ट है उन्हे टेक्स में राहत दिया गया है। टेक्स जो देने लायक है और टेक्स की फंाकी दे रहे है, उनसे तो टेक्स कड़ाई से वसुल करना ही होगा। यह वामपंथी मानसिकता ही है परिवहन मंत्री

ने इस बिल के माध्यम से यह व्यवस्था करना चाहे हैं कि किस तरह की व्यवस्था हो जिससे आमलोगों को कोई परेशानी नही हो। यह तो तय है कि जो एयर-कन्डीसनर गाड़ी का प्रयोग करते है उन्हे टेक्स देने मे परेशानी नही होनी चाहिए। इस एमेन्डमेन्ट के माध्यम से परिवहन मंत्री ने परिवहन डिपार्टमेन्ट को रेवेन्यु कलेकसन के लिए मार्ग प्रसस्त किए है जिससे मोटर भेकेल्स डिपार्टमेन्ट को लाभ होगा। साथ ही आपलोगों ने देखा है कि इससे पहले जो दो पहिए बाली गाड़िया है स्कुटर है वन-टाइम टेक्स का प्रवधान था। अभी इससे पहले चार चक्के बाली गाड़ियों के उपर कोई एसा प्रवधान नही था। इस बिल के जरिये माननीय मंत्री महोदय ने, इस बिल के माध्यम से चार चक्के बाली गाड़ियो के उपर प्रपोजल दिए है वन टाइम टेक्स का प्रपोजल दिए है इस बिल के माध्यम से, जिससे कि लोगों को एट्रेक्ट किया जाए एवं कुछ राहत भी दिया जाय। ऐसी सुविधा है कि उन्हे भी कुछ राहत मिले। साथ ही टेक्स कलेकसन में भी सुविधा होगी और मोटर भेकल्स के खाते में काफी रुपया एक साथ आ जाएगा। साथ ही साथ विभिन्न मोटर भेकल्स विभिन्न जिलों में है मार्डनराइज कर रही है, कम्पयूटराइज्ड कर रही है। एक साथ उनके पास रुपया आने से अपनी गतिविधियों को सुचारु रुप से चला सकती है। आपने देखा है माननीय मंत्री ने अपने इस बिल मे १९९९-२००० साल का जो रेभेन्यू कलेकसन की जो बात है ५० प्रतिशत बढ़ोतरी करने का प्रयास किया जारहा है। आप देख रहे है कि मोटर भेकल्स के अन्दर वसूली का जो प्रवधान है १०० करोड़ रुपया और प्रयास है आने बाले दिनों मे १०० करोड़ रुपया की योजना है रेभेन्यू कलेकसन की।

इस बिल के माध्यम से मोटर भेकेल्स को मोडर्नाइज्ड कर अधिक लोगों से टेक्स वसूली किया जा सके साथ ही सामाजिक कार्यो के लिए राहत दिया जा सके। अन्त मे सौगत बाबु ने जो ओटो रिक्सा की जो बात उठाए वहां बजट के समय वोलते तो ठीक था। ओटो रिक्सा की चलाने की बात अर्वन इलाका में और रुरल इलाका की बात बहुत दिनों से चल रहा है, इस बिल पर वात करने के समय यह प्रासंगिक नही है। इसके साथ ही इस बिल का समर्थन करते हुए आपनी वात समाप्त करता हूँ।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে বিল উপস্থাপন করেছেন, আমি সেই বিলকে সমর্থন করে দু'চারটি কথা বলছি। এই বিল দুটির মধ্যে দিয়ে সরকার তার আয় বাড়াতে চাইছেন। এতে কোনও দ্বিমত নেই যে ডেমেক্রাটিক কান্ট্রিতে সরকারকে বিভিন্ন কাজকর্ম করতে গেলে ট্যাক্স বাড়াতে হবে। সেই সাথে সাথে পরিকাঠামোর উন্নতির দিকেও লক্ষ্য রাখা দরকার।

*আমরা দেখি যে দুর্গাপূজার আগে মোটর ভেহিকেলস ট্যাক্স দিয়েছে কিনা তা রাস্তায়* গাড়ি আটকে দেখার চেষ্টা করে। বছরে একবার করে এটা আদায় করা হয়, আমরা অন্তত গ্রামাঞ্চলে দেখি যে বছরে একবার করে এই ট্যাক্স আদায় করতে যায়। সেখানে এই ট্যাক্স আদায়ের ক্ষেত্রে কোন গাড়ির ক্ষেত্রে কত ট্যাক্স দেওয়া হবে সেটা ঠিক বলা নেই। শুধুমাত্র ট্যাক্সের কথা বলা আছে, ফলে মটোর ভেহিকেলস ট্যাক্স দিতে গিয়ে অনেককেই হয়রানি হতে হয়। তারপরে অটো রিক্সার ক্ষেত্রে অটো রিক্সা চালক বাদে তিনজনকে নিয়ে অটো চালাতে পারবে। কিন্তু আমরা দেখতে পাই যে, চালক সহ চার পাঁচজনের জায়গায় প্রায় ৬-৭ জন হয়ে যায়। এতে বিপদের সম্ভাবনা থাকে এবং বিষয়টি চিন্তা ভাবনা করার দরকার আছ। এখানে চালক ব্যতীত তিনজনের বেশি কিন্তু অনধিক বারোজনের বেশি হবে না, এরূপ যাত্রী বহন করবার জন্য নির্মিত বা অভিযোজিত এবং ভাড়া বা পারিতোষিকের জন্য ব্যবহৃত তিনচাকা বিশিষ্ট মোটরযানকে অটোরিক্সা বলে ধরা হবে না। ওরূপ মোটরযান, মোটর যান আইন, ১৯৮৮ অনুযায়ী ওর আসন সংখ্যা বিবেচনা করে মোটরক্যাব বা ম্যাক্সিক্যাব বলে গণ্য হবে। সুতরাং সেক্ষেত্রে যে অটো রিক্সাতে তিন জন এবং চালক সহ চারজনের ব্যবস্থা রয়েছে এতে ডেনজার হওয়ার সম্ভাবনা কম। এবং এটা যাতে ঠিকমতো কার্য্যকর হয় সেটা আপনার দেখা দরকার। এসব অটো রিক্সা গুলো বেকার যুবকরা চালায়, তারা ওই তিনজন যাত্রী নিয়ে যাতে জেল খরচায় পোষাতে পারে সেটাও দেখবার বিষয় আছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী নিশ্চয় দেখবেন। এই অটো রিক্সাগুলো যাতে তিনজন যাত্রী এবং একজন চালক সহ চালানো হয় সেটা দেখার জন্যে ইন্সপেকশনের ব্যবস্থা থাকা দরকার। অটো রিক্সাতে তিনজন যাত্রীর জায়গায় ৪,৫,৬,৭ জন যাত্রী উঠলে নিরাপত্তার ভয় থাকে এবং যে কোনও সময়ে দুর্ঘটনা ঘটতে পারে। তারপরে আপনি যে ওয়ান টাইম ট্যাক্স আদায়ের ক্ষেত্রে কোনও মোটরযান দশ বছরের অধিক পুরনো হলে ওই গাড়ির মালিককে পশ্চিমবঙ্গ মোটরযান কর আইন, ১৯৭৯ এবং এই আইন অনুযায়ী, এককালীন বার্ষিক কর প্রদান করবেন, এককালীন কর নয়। এই বিষয়টাও সরাসরি আপনার দেখা দরকার। তারপরে এয়ার কাণ্ডিশান গাড়ি যারা ব্যবহার করছেন তারা তো উচ্চবিত্ত সম্প্রদায়ের মানুষ, তাদের ক্ষেত্রে ট্যাক্স বাড়ানো দরকার। কিন্তু অল্প আয়ের মানুষ যারা, ছোটখাট গাড়ি কিনে ব্যবহার করে সেখানে আপনার দৃষ্টি দেওয়ার দরকার আছে। আজকে তো ট্যাক্সি স্ট্রাইক হয়ে যাচ্ছে। ইউরো বিধি অনুযায়ী সুপ্রিম কোর্টের একটা অর্ডার অনুযায়ী ঘোষণা করা হয়েছে যে, ১লা জুলাই থেকে ১৫ বছরের পুরনো ট্যাক্সি আর ব্যবহার করা চলবে না। এই আইনকে কাজে লাগিয়ে আমাদের রাজ্যে বিশেষ করে কলকাতাতে অধিকাংশ ট্যাক্সি যেগুলো ১৫ বছরের অধিক পুরনো গাড়ি সেগুলো আর চালানো যাবে না। এরফলে ট্যাক্সির মালিকরা স্ট্রাইক ডাকবার পথে নেমেছেন। এই বিষয়টাতে একটা সুষ্ঠ

পদক্ষেপ নেওয়ার দরকার বলে মনেকরি। যেসব গাড়ি ৮ জনের হওয়া দরকার, সেখানে দেখা যাচ্ছে ১২ জন, ১৪ জন করে গাড়িতে ঘুরছে, এই বিষয়গুলো একটু নিষ্পত্তি করার দরকার। আর মোটর ভেহিকেলস ট্যাক্স দিতে গিয়ে মানুষকে ভীষণ হয়রানি হতে হচ্ছে। পাশাপাশি মানুষ যাতে যানের পরিষেবা ঠিকমতো পায় সেইদিকটা দেখতে হবে এবং এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা নেওয়ার দরকার আছে। এবং বিশেষ গুরুত্ব দেবেন এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে দি ওয়েস্ট বেঙ্গলে মোটর ভেহিকেলস ট্যাক্স (অ্যামেণ্ডমেন্ট) বিল, ৯৯ এবং দি ওয়েস্ট বেঙ্গল অ্যাডিশনাল ট্যাক্স অ্যাণ্ড ওয়ান টাইম ট্যাক্স অন মোটর ভেহিকেলস (অ্যামেণ্ডমেন্ট) বিল, ৯৯ যেটা এনেছেন সেই সম্বন্ধে কিছু বলতে চাই। আপনি বলেছেন যে, আপনার কস্ট মেটাবার জন্যে ২০ পারসেন্ট অ্যাডিশনাল ট্যাক্স নেবার বিধি ব্যবস্থা করেছেন। এক্ষেত্রে যাদের অবস্থা ভাল, বড় লোক গাড়ি রয়েছে তাদের ক্ষেত্রে ঠিক আছে। কিন্তু সরকারি লোক আমলা, যারা চাকুরির শেষে এবং জীবনের প্রায় শেষ প্রান্তে এসে যা কিছু পয়সা রয়েছে তাই দিয়ে একটা ছোট গাড়ি কিনেছেন তাদের উপরে গাড়ির মালিক হিসাবে ২০ পারসেন্ট ট্যাক্স আদায় করতে যাচ্ছেন। এই ২০ পারসেন্ট ট্যাক্স আপনাকে আদায় করতে হত না যদি আপনার ......

[2-40 – 2-50 p.m.]

পশ্চিমবঙ্গে আপনারা জানেন, ভিন্ন রাজ্যে এবং এই রাজ্যেও এত বাস চলে, এত ভুতুড়ে বাস চলে বেআইনিভাবে পুলিশের সঙ্গে বন্দোবস্ত রেখে সেই বাসগুলি থেকে যদি ঠিকমতোন আইন অনুযায়ী টাকা আদায় করতে পারতেন তাহলে রাজ্যে যে সমস্ত মানুষগুলির একটি মাত্র গাড়ি আছে, তাদের উপর এই বোঝাটা চাপত না। তাদের পকেট থেকেও এই টাকাটা দিতে হত না। এটা তো আপনি ব্যর্থ হয়েছেন। দিনের পর দিন এই শহরে এই পশ্চিমবাংলায় এটা ছেয়ে গেছে। আপনি বলেছেন অটো রিক্সায় তিন জন যাবে। ৪ জন হলে সেখানে অসুবিধা আছে। সারা পশ্চিমবাংলায় অটোতে মিনিমাম কোথাও ৫ জন, কোথাও ৬ জন চেপে যাচ্ছে। কোথাও মিটারে অটো চলেনা। আপনি তো দিল্লি গেছেন, নিশ্চয় দিল্লিতে দেখেছেন সেখানে অটো মিটারে চলে, চেন্নাইতেও এবং ছোট ছোট শহরগুলিতে অটো মিটারে চলে। এখানে মিটারে অটো রিক্সা চালাতে আপনি ব্যর্থ হয়েছেন। মফস্বল ছেড়েই দিন, খোদ কলকাতায় আপনার নাকের ডগায় সার্টেন সার্ভিস চলছে। ড্রাইভারের বাঁদিকে ডান দিকে পিছনে তিন জন করে ৫ জনকে নিয়ে অটো যাচ্ছে। এই যে অবস্থাটা চলছে, এক্ষেত্রে আপনি সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন এটাকে বন্ধ করার ক্ষেত্রে। এবারে বলি, এম. ভি. এ. দেখেছি, চেক করেন, তারা কেসও

দেয়, ট্যাক্সও আদায় করে। এই দায়িত্বটা প্রকৃত অর্থে কাদের? এম. ভি. এ. কিছু কেস কোর্টে পাঠিয়ে দেয়, কিছু কেস এর ক্ষেত্রে নিজেরা ট্যাক্স আদায় করে। এই ট্যাক্স অ্যাকচুয়ালি কারা আদায় করবে, এটা পশ্চিমবঙ্গবাসীর কাছে পরিষ্কার করে দেওয়া উচিত। এম. ভি. এ. আইন যদি কেউ লঙ্ঘন করে সেটা লঙ্ঘন করলে কে টাকা আদায় করবে সেটার নিয়মটা আজ পর্যন্ত ঠিক করা হল না। মানুষ এটা জানতে পারল না। সুপ্রীম কোর্ট একটি রায়ে বলেছে পারমিট আছ কিনা, ইন্সিওরেন্স আছে কিনা, গাড়ির ফিটনেস আছে কিনা এইগুলি পুলিশ ধরতে পারবে না, এটা এম. ভি. এ. ধরবে। আমরা এও লক্ষ্য করেছি, বছরে দু একবার পুলিশ অভিযান চালায় রাস্তায়, তারা গাড়ও ধরে, হেলমেট না থাকলে তারা ফাইনও করে। এটা কে ধরবে, পুলিশ ধরবে না এম. ভি. এ. ধরবে? আমি আশাকরি এটার আপনি জবাব দেবেন। এটা আমরা জানতে পারলাম না। ভুতুড়ে ট্যাক্সি বলে একটা ট্যাক্সি আছে, সবগুলি নয়, এটা নর্মাল কালারের, এটা লাক্সারি ট্যাক্সি বলে ব্যবহৃত হয়। লাক্সারি ট্যাক্সিল পারমিট নিতে হলে রাইটার্স বিল্ডিং থেকে নিতে হয়। এটা কিন্তু সারা পশ্চিমবাংলায় ছেয়ে গিয়েছে। একটা মানুষ লাক্সারি ট্যাক্সি চালাতে পারে তার নিজের আয় করবার জন্য, সেইজন্য সে হয়ত গাড়িটা বের করেছে, প্রাইভেট কার হিসাবে, কিন্তু সেটা লাক্সারি ট্যাক্সি হিসাবে ব্যবহার করছে। এই ব্যাপারে সরকার যদি মদত দেয় সেখানে সেটা দুঃখের কারণ হয়। এটা আপনার ডিপার্টমেন্টে না হতে পারে, বিভিন্ন ডিপার্টমেন্টে এবং কর্পোরেশনে এটা হচ্ছে। এমন কি আসানসোল কর্পোরেশনে সেখানে ১৬টা গাড়ি চলছে, প্রাইভেট মালিকের কাছ থেকে নিয়ে সেটা চালানো হয়। এইগুলি সবই লাক্সারি ট্যাক্সি। সেইজন্য লাক্সারি ট্যাক্সির পারমিট আছে কিনা সেটা দেখে নেওয়া উচিত। অনেক সংস্থা আছে, সরকারি সংস্থা আছে, তারা সেটা না দেখেই গাড়ি নিচ্ছে। এর ফলে দেখা যাচ্ছে সরকারকে তারা ট্যাক্স ফাঁকি দিচ্ছে। এই ব্যাপারে আমার যা বলার বললাম। উত্তরটা আপনি দেবেন। গাড়ির উপর যে ২০ শতাংশ ট্যাক্স বাড়াবার কথা বলছেন, এটা না বাড়িয়ে অন্যান্য ক্ষেত্র থেকে যদি সংগ্রহ করতেন যেগুলি ভুতুড়ে বাস চলছে, সেখান থেকে যদি সংগ্রহ করতেন তাহলে আমার মনে হয় ভাল হত। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল মোটর ভেহিকেলস ট্যাক্স (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৯ এবং দি ওয়েস্ট বেঙ্গল অ্যাডিশনাল ট্যাক্স অ্যাণ্ড ওয়ান টাইম ট্যাক্স অন মোটর ভেহিকেলস (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৯, যেটা মাননীয় মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন সেটাকে আমি সমর্থন করছি। কিছুক্ষণ আগে বিরোধী দলের সৌগতবাবু রাস্তার হাল-হরিকৎ সম্পর্কে বলছিলেন। আমরাও জানি বিষয়টা আশাপ্রদ নয়। কিন্তু মূল আলোচনায় যাওয়ার আগে সৌগতবাবুকে বলতে চাই, প্রায় ৪৫ বছর সেন্ট্রাল রোড ফাণ্ড থেকে আমাদের যে টাকা পাওয়ার কথা ছিল আমরা তা পাইনি।

জাতীয় সড়কগুলিতে যে সমস্ত ভেহিকেলস চলে এবং তার থেকে আমরা যে ট্যাক্স পাই, তার সঙ্গে পেট্রোল ট্যাক্স এবং ডিজেল ট্যাক্স মিলিয়ে আমাদের রাজ্যের পাওনা ২০০ কোটি টাকা। সেখানে আমাদের দেওয়া হয়েছে মাত্র দশ থেকে পনেরো কোটি টাকা। স্বাভাবিকভাবেই রাজ্য সরকারের পক্ষে এই বিরাট রাস্তা রক্ষণাবেক্ষণ করা খুবই অসুবিধা। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, কলকাতার বাইরে প্রাইভেট ট্যাক্সিগুলিকে ভাড়ার ট্যাক্সি হিসাবে ব্যবহার করা হচ্ছে। প্রাইভেট ট্যাক্সি এবং ভাড়ার ট্যাক্সির ট্যাক্সের মধ্যে একটা বিরাট পার্থক্য আছে। এই ব্যাপারে মোটল ভেহিকেলস ডিপার্টমেন্টে একটা চক্র আছে। তাই আপনি যে পদক্ষেপ নিয়েছেন সেটাকে সাধুবাদ জানায়। দেরিতে হলেও রাজ্য সরকার যে উদ্যোগ নিয়েছেন তার জন্য আমি সাধুবাদ জানায়। আর বিভিন্ন জেলায় আর. টি. ও অফিসগুলো হচ্ছে বাস্তু ঘুঘুর বাসা। আর. টি. ও-রা যদি ঠিকমতো ট্যাক্স আদায় করত তাহলে একটা রাজ্য সরকার চলতে পারত ঐ ট্যাক্সের পয়সা দিয়ে। কিছুটা হলেও সেই অবস্থার উন্নতির জন্য আপনি চেষ্টা করবেন বলে আমি আশা করি। সৌগতবাবু বা তাপস বাবুরা যেটা বলছিলেন থ্রি হুইলারে চার, পাঁচজনকে বসিয়ে নিয়ে যাচ্ছে। এই ব্যাপারে যদি সত্যিই ব্যবস্থা নেওয়া যায় তাহলে অবস্থার উন্নতি হবে বলে আমি আশা করি। আমার মনে হয়, আর. টি. ও হিসাবে যারা কাজ করছেন, তাদের চাকরির ক্ষেত্র বদল করার যদি কোন ব্যবস্থা করা যায় তাহলে ভাল হবে। কারণ আমরা দেখতে পাচ্ছি এক জায়গায় আর. টি. ও হিসাবে ঢোকার পরে সেখান থেকেই সে রিটায়ার্ড করছে, ফলে বাস্তুঘুঘুর বাসায় পরিণত হচ্ছে। এইগুলো আপনি একটু দেখবেন। আর দিল্লি থেকে যে সমস্ত গাড়িগুলো চুড়ি হয়ে আমাদের রাজ্যে আসে সেই ব্যাপারে আপনি একটু দেখবেন। জানিনা এই কথাটা এখানে বলা ঠিক হবে কিনা, আলিপুরদুয়ারের তৃণমূল কংগ্রেসের এক নেতা শ্যামল ঘটক সে মুলায়ম সিং যাদবের শ্যালকের গাড়ি চুরি করে নিয়ে এসেছেন। শোনা কথা সে ২৭টি গাড়ি চুরি করেছে। এইসমস্ত এরা করছে। বহু রাস্তাঘাট পরিবর্তিত হয়েছে, উন্নত হয়েছে, কিন্তু ঠিকাদারদের পরিবর্তন হয়নি, তারা জাঁকিয়ে বসে আছে। টেণ্ডার করতে দেয় না। ন্যাশনাল হাইওয়ের কাজ না করে বাধ্য করতে চায় ঐ অফিসারদের বিল করতে। আপনি মাঝে মাঝে বলেন পূর্ত দপ্তর, আপনার দপ্তর, জেলা পরিষদের মধ্যে সমন্বয়ের কথা। মানুষ কর দেন, কিন্তু তারা পরিষেবা চান। রেল যেমন বেশি টাকা নিচ্ছে, কিন্তু পরিষেবা দিতে পারছে না, সেইরকম যেন এক্ষেত্রে না হয়, এটা দেখবেন। পরিবহন উন্নতির সাথে মাল পরিবহনেরও যোগ আছে। রিজিওনাল ট্রান্সপোর্ট অথরিটিকে যাতে ঠিক জায়গায় নিয়ে যাওয়া যায়, যাতে দুর্নীতি মুক্ত থাকে, পরিষেবা ঠিকমতো দেয়, এদিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। এই কটি কথা বলে, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী ৬ এবং ৭ নং দি ওয়েস্ট বেঙ্গল মোটর ভেহিকেলস ট্যাক্স (অ্যামেণ্ডমেণ্ড) বিল ১৯৯৯ এবং দি ওয়েস্ট বেঙ্গল অ্যাডিশনাল ট্যাক্স অ্যাণ্ড ওয়ান-টাইম ট্যাক্স অন মোটর ভেহিকেলস (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৯, আমাদের সামনে রেখেছেন, তার উপর আলোচনা করছি এবং আমার দলের পক্ষ থেকে বক্তব্য রাখছি।

সুভাষ বাবু একজন উদ্যোগী মানুষ। তিনি যদি মনে করেন—এই জায়গাটা ধরব, এই নাড়ীটা টিপে বুঝব অসুবিধা বা সমস্যা কোথায় এবং তার সমাধান করব, তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমার দৃঢ় বিশ্বাস যে এই উদ্যোগী পুরুষের পক্ষে সেটা সম্ভব। তিনি হঠাৎ কেন এই বিল দুটো আনলেন জানি না। মনে হয়নিজের ইচ্ছায় আনেননি, অসীম বাবুর চাপে পড়ে এনেছেন—সরকার হয়ত মনে করছে মোটর ভেহিকেলস থেকে বেশি টাকা আদায় করতে হবে।

কতগুলো অটো রিক্সা রেজিস্টার্ড, কতগুলো রেজিস্ট্রেশন ছাড়া, কতগুলো ফলস রেজিস্ট্রেশনে চলছে, তার সংখ্যাটা বলবেন। কলকাতার বুকে এবং বিশেষ করে শহরতলীতে এই বন্দোবস্ত লোকাল মস্তান এবং পুলিশের মাধ্যমে বলবৎ রয়েছে আপনিও জানেন। আপনি চেষ্টা করলে সেই মৌরসি পাট্টা, যেটা সৌগত রায়, নির্মল দাস বললেন—মোটর ভেহিকেলসের চক্র, অটোর চক্র ভাঙতে পারেন। এখন, যদি কোন দুর্ঘটনা হয়, ফলস রেজিস্ট্রেশন এবং উইদাউট রেজিস্ট্রেশনের ক্ষেত্রে হু উইল কমপেনসেট? সে ক্ষতিপূরণ কে দেবে, কারা দেবে? এই যে রেজিস্ট্রেশন ট্যাক্স এবং পারমিট ছাড়া যে রেভিনিউ নষ্ট হচ্ছে, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সেই রেভিনিউ কত এবং সেটার জন্য গভর্নমেন্ট কত লস করছে। আপনি বলেছেন এই ট্যাক্স বাড়ানো হয়েছে কেন। দুটো শ্রণী আপনারা তৈরি করেছেন। একটা হচ্ছে ল অ্যাবাইডিং সিটিজেন যারা ট্যাক্স দিতে চায়। তাদের উপর আবার নতুন করে করের বোঝা চাপিয়ে দিলেন কিন্তু যারা দেয় না, যাদের ট্যাক্স বাড়ল কি কমল কিছুতেই আসে যায় না, যারা উইদাউট রেজিস্ট্রেশন বা ফলস রেজিস্ট্রেশনে চালায় তাদের ক্ষেত্রে কোনও বন্দোবস্ত নিতে দেখলাম না, সরকারকে বা কনসার্নড দপ্তরকে। মাননীয় সদস্য নির্মল দাস কিছু অপ্রাসঙ্গিক কথা বলে গেলেন। রাস্তার উন্নতি, পলিউশন, ট্রাফিক সিষ্টেম, ডেথ টোল, অ্যাক্সিডেন্ট এটসেটরা এইগুলোর উন্নতি যদি হয় তাহলেও আমি বুঝতাম যে ট্যাক্স বাড়ল। সারা বাংলায় রাস্তাঘাটের কি অবস্থা। এ বিষয়ে অসীমবাবু আপনাকে অর্থ দেননি। হয়ত আপনি চেয়েও পাননি। কিন্তু আপনাকে চাপ দিয়ে মোটর ভেহিকলস থেকে বেশ কিছু কোটি টাকা আদায় করে নিতে চাইছেন। আপনি আমাকে একটা প্রশ্নের উত্তর দেবেন। গভর্নমেন্টের যে অর্ডারগুলো বেরোয়

সেগুলো মোটর ভেহিক্ল দপ্তরে পৌঁছয় কি। সমস্ত অফিসার যারা রয়েছেন ওয়েস্টবেঙ্গলের বিভিন্ন জায়গায় তাদের কাছে যায় কি। কিছুদিন আগে সম্প্রতি ৫০ শতাংশ অ্যাডিশনাল ট্যাক্স যেটা ব্রেক ডাউন ভ্যানের ক্ষেত্রে চার্জেবল, যেটা আপনি বলেছেন সেই গভর্নমেন্টের অর্ডার এখনও পর্যন্ত যায়নি। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে নজরে আনবার জন্য বলছি। অরেকটা জিনিস যে অ্যাডিশনাল ট্যাক্স কেন বলছেন? আগামী দিনে কি আপনি এই ট্যাক্স তুলে দিতে পারবেন, এটাকে ইন্টিগ্রেট করে বলুন। মোটর ভেহিকলস ট্যাক্স বলুন। কেন বলছেন অ্যাডিশনাল ট্যাক্স? এটা অনৈতিক। একটাই ট্যাক্স নিন। যে সমস্ত ট্রেলারে পয়সাগুলো পেতে পারেন, তার একটা হচ্ছে দুষ্ট চক্র আরেকটা হচ্ছে ফাঁকিবাজ। এই দুটো জায়গা থেকে আয়াসে তুলতে পারেন। আপনি উদ্যোগী মানুষ আপনাকে দিয়ে অনেক কাজ করা যায়। উদ্যোগ নিয়ে তো কলকাতা থেকে মোটামুটিভাবে হকার উচ্ছেদ করেই দিয়েছেন। দুষ্টচক্র ভাঙবেন না? আপনি উদ্যোগ নিলেই ফাঁকিবাজরা কর দিতে বাধ্য হবেন বলে আমি বিশ্বাস করি। সুতরাং আপনি উদ্যোগ নিন। ট্রেলার ইন ওয়েস্ট বেঙ্গল যেগুলো তারা ৫০ শতাংশ ট্যাক্স দিচ্ছে আর যে ট্রেলারগুলো আউটসাইড দি বেঙ্গল আসছে, কলকাতায়, বাংলার বিভিন্ন জায়গায় যাচ্ছে টেমপোরারী পারিমিট নিয়ে, তারা কিন্তু ওয়েস্ট বেঙ্গলের রেজিস্টার্ড ট্রেলাররা যে অ্যাডিশনাল ট্যাক্স দেয়, তার থেকে কম অ্যাডিশনাল ট্যাক্স দেয়। তার ফলে যে গভর্নমেন্ট রেভিনিউ লস হচ্ছে সেটা দেখা দরকার। আরেকটা হচ্ছে ভেহিকল, প্রাইভেট কার, ট্রান্সপোর্ট ভেহিকল কলকাতায় আসছে, তাদের কথা হচ্ছে যে দিন তারা এনট্রি নিচ্ছে তার পরের থেকেই তারা ট্যাক্স দেবে। এটাকে কে ডিটারমিন করছে। কে এটাকে দেখছে? সেই সমস্ত প্রাইভেট কার, ট্রান্সপোর্ট ভেহিকল, আদার ভেহিকল যারা এনট্রি নিচ্ছে আমাদের বাংলায় কলকাতায় অ্যাণ্ড আদার পার্টস অব বেঙ্গল ........ আপনি ডিক্লারেশন দিচ্ছেন যে তমুক দিন থেকে বাইরের স্টেটের ভেহিকেল বা ট্রান্সপোর্ট কলকাতায় এসেছে, সেটা যে জেনুইন সেটা কে ঠিক করবে? এ ব্যাপারে পরিবহন দপ্তরের সুস্পষ্ট কোনও ব্যবস্থা আছে বলে আমার জানা নেই, আমি দেখিনি। এইভাবে আমরা কোটি কোটি টাকার রেভিনিউ লস করছি। আরেকটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব যে বিভিন্ন জেলায় এবং কলকাতার মোটর ভেহিকেলস ডিপার্টমেন্টে যে কাঁচা টাকা আছে তার অডিট হয় কি না— অডিট যদি না হয় তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন বিশেষ করে জেলাগুলিতে এবং ডিপার্টমেন্টে এই অডিট কেন হয় না? কত দিন হয়নি? এগুলি যেন নিয়মিত অডিট হয় এগুলি ক্যাশ টাকা, আপনি একজন উদ্যোগী মানুষ হিসাবে এটা দেখুন। তাহলে দেখবেন অনেক টাকা যেটা গভর্নমেন্ট লস করে সেগুলি আসতে পারে। তাহলে আর নতুন করে ট্যাক্স বসাতে হয় না। আপনি বলছেন অ্যাডিশনাল ট্যাক্স, আমি বলব এই অ্যাডিশনাল শব্দটি তুলে দিন কারণ এটা অনৈতিক। আরেকটা কথা প্রত্যেকটি ট্যাক্স পেয়ী যে

*সুযোগ-সুবিধা তারা পাচ্ছিল সেটা যেন তারা পায় এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।*

[3-00 – 3-10 p.m.]

**শ্রী বিদ্যুৎ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী এখানে যে দুটি বিল উত্থাপন করেছেন তার একটা হচ্ছে 'দি ওয়েষ্ট বেঙ্গল মোটর ভেহিকেলস ট্যাক্স (অ্যামেণ্ডমেন্ট) বিল ১৯৯৯' এবং আরেকটা হচ্ছে 'দি ওয়েস্ট বেঙ্গল অ্যাডিশনাল ট্যাক্স অ্যাণ্ড ওয়ান টাইম ট্যাক্স অন মোটর ভেহিকেলস (অ্যামেণ্ডমেন্ট) বিল ১৯৯৯', এই বিল দুটি সম্বন্ধে দু-চার কথা বলছি। আমাদের বিরোধী বক্তারা তাদের বক্তব্যের মধ্যে কোনও জোরালো প্রতিবাদ রাখতে পারেননি, বরং তাঁরা পরোক্ষে সমর্থন করে গেছেন। এখানে তাপসবাবু বলেন যে অসীমবাবুর চপে পড়ে সুভাষবাবু এটা এনেছেন, তা না হলে ওঁনার মতো ভাল মানুষ এটা আনতেন না। এটা বুঝতে হবে যে মাননীয় অর্থমন্ত্রী গত বছর বাজেট বিবৃতিতে এটা ঘোষনা করেছিলেন এবং আপনারা সেটা মেনে নিয়েছিলেন সেটা বিধানসভায় পাস হয়েছে। তারপর এই প্রশ্ন তোলা বাতুলতা মাত্র। সৌগতবাবু রিসোর্স মোবিলাইজেশনের কথা বললেন। আজকে রিসোর্স মোবিলাইজেশন করতে হবে। আজকে এত গাড়ি বেড়েছে কিন্তু সেই তুলনায় কি আমাদের আয় বেড়েছে? এখন রাস্তা ক্রশ করতে গেলে অনেক সময় লেগে যায় এত গাড়ি বেড়েছে। এগুলি কি সব গরিব মানুষদের গাড়ি, ক্ষেতমজুরদের গাড়ি, অফিস যাত্রীদের গাড়ি। সুতরাং যাদের গাড়ি আছে, তাদের ট্যাক্স দেওয়ার মতো ক্ষমতাও আছে। এটা অযৌক্তিক কিছু নয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি আরও কিছু ক্ষেত্র খুঁজে বের করার চেষ্টা করুন তার কারণ এই ট্রান্সপোর্ট লোকসানে চলছে, মাহিনা দেওয়ার জন্য ভরতুকি দিতে হচ্ছে। আপনি দেখুন প্রাইভেট বাসগুলি চলছে এবং সেই বাসগুলি লোকসান না করে লাভ যদি করতে পারে তাহলে আমাদের সরকারি বাসগুলির কেন এই অবস্থা। যেমন ধরুন দীঘা থেকে কলকাতা সেখানে সরকারি বাস পিছু রোজগার ১৬, ১৭ হাজার টাকা আর সেখানে বেসরকারি যার সুযোগসুবিধা সরকারি বাসের থেকে কম থাকা সত্ত্বেও তাদের রোজগার বাস পিছু গড়ে ৩ হাজার টাকা।

শিলিগুড়িতে সরকারি বাস ২২০০ টাকা মত, বে-সরকারি বাস সাড়ে চার হাজার টাকা মত। এ বিষয়ে একটু ভাবনা-চিন্তা করুন, কী করে আয় বাড়ানো যায়, অন্য কোনও ক্ষেত্র আছে কিনা যেখানে কর বসিয়ে আরও আয় বাড়াতে পারা যায়। আর, পশ্চিমবাংলার বাইরে যে সমস্ত গাড়ির রেজিস্ট্রেশন হচ্ছে তারা এখানে বেশির ভাগই বে-আইনি ভাবে ট্যাক্স না দিয়ে আসছে এবং চলছে। আপনি এখানে প্রস্তাব রেখেছেন অ্যাডিশনাল ট্যাক্স, ভ্যালিড পার্মিশন ছাড়া যারা গাড়ি চালাচ্ছে ট্যাক্স দিচ্ছে না বা

অ্যাড্রেস চেঞ্জ করে নতুন করে রেজিস্ট্রেশন মার্ক নেবার জন্য দরখাস্ত করছে না তাদের জন্য আপনারা ফাইনের ব্যবস্থা রেখেছেন। এর সঙ্গে আবার এই প্রভিসনও রাখা হয়েছে যে, যদি কোন যুক্তি সঙ্গত কারণ না থাকে, পেনাল্টি বা অ্যাডিশনাল ট্যাক্স যদি অসঙ্গত ভাবে আদায় করা হয় তাহলে তা ফেরৎ দেওয়া হবে। এটা খুবই উল্লেখযোগ্য পদক্ষেপ বলে আমি মনেকরি। ট্যাক্স যা বাড়ানো হয়েছে তা আজকের দিনে এমন কিছু নয়। যিনি গাড়ি ব্যবহার করেন তিনি এটা দিতে পারবেন বলেই আমার মনে হয়। সুতরাং, আজকে যুক্তিসঙ্গতভাবেই এখানে প্রস্তাবগুলো এসেছে। এই প্রস্তাব আমি সমর্থন করছি। যে দুর্নীতির কথা উঠেছে তা অনুসন্ধান করে দেখতে হবে। আর, ট্যাক্স যা ধার্য করা হয়েছে তা যথাযথভাবে আদায় করা হবে বলে আমি আশা রাখি। এই বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিরোধী পক্ষ এবং আমাদের পক্ষ মিলিয়ে যাঁরা এখানে আলোচনায় অংশ গ্রহণ করেছেন আমি তাঁদের সবাইকে ধন্যবাদ, অভিনন্দন জানাচ্ছি। সকলেই মূলতঃ ইতিবাচক দিক থেকে যদি কোনও সমালোচনা থেকে থাকে তা করেছেন এবং বেশির ভাগ বিষয় পরিস্থিতির চাপে বা তাগিদে বলা হয়েছে। বিরোধী পক্ষ হলে সংসদীয় নীতিতে অনেক বিষয়ের বিরোধিতা করতে হয়। বিশেষ করে দুই তাপসবাবু এবং সৌগতবাবু না বলে পারেননি। আমি মূলতঃ তাঁদের ব্যক্ত করব। অন্য বিষয়ে বর্জন গ্রহণের কিছু নেই, যে পরামর্শ আছে সেই ভাবে কাজ হবে। দুটো বিলেই দেখবেন ২০ শতাংশ বৃদ্ধির প্রস্তাব আছে। এই প্রস্তাবে আগে বৃদ্ধি হয়েছিল ১৯৯২ সালে। তখন যদি ১০০ টাকা ট্যাক্স থেকে থাকে তাহলে ১৯৯৯ সালে তার উপর ২০ টাকা আরে  করা হয়েছে। ১৯৯২ থেকে ১৯৯৯ এই সাত বছরের মুদ্রাস্ফীতির হিসাব যদি ধরেন তাহলে দেখবেন ট্যাক্স বাড়ানো হয়নি। অঙ্কের গুনিতকের নিয়মে ট্যাক্স অনেক কমে গিয়েছিল সেটা একটু ওঠাবার চেষ্টা করেছি। ১৯৯২ সালে টাকার যে দাম ছিল ১৯৯৯ সালের জুন মাসে টাকার দামের সঙ্গে তার অনেক ফারাক। এটা আপনাদের বিবেচনার মধ্যে আনার জন্য অনুরোধ করব। তাহলে ৭ বছর পরে ২০ শতাংশ, অর্থাৎ, বছরের হিসাবে ধরলে ২.৬ শতাংশ বৃদ্ধির হার। কিন্তু সাধারণ আর্থিক ব্যবস্থার নিয়মে, উন্নয়নশীল অর্থনীতিতে শতকরা ১০ টাকা বৃদ্ধির হার বাৎসরিক ক্ষেত্রে ধরা হয়।

[3-10 – 3-18 p.m.]

১০ পারসেন্ট এটা ইনফ্লেশন বলুন, ডেভেলপমেন্টের কস্টই বলুন, ভ্যালুয়েশনের উন্নয়নই বলুন, ১০ পারসেন্ট ধরেই নেওয়া হয়। আজকে যা আছে আগামী বছরে শতকরা ১০ টাকা বেশি হবে। সে ক্ষেত্রে ৭ বছরে ধরতে গেলে ৭০ টাকা হবে। যদিও

মুদ্রাস্ফীতি হলে অনেক বেশি হবে। সেই তুলনায় আমাদের মাননীয় সদস্যরা বিশেষ করে যাঁরা ২০ টাকা কে মনে করছেন বেশি হবে, আমরা সেটা বৃদ্ধি করিনি। বৃদ্ধিটা হচ্ছে অঙ্কের হিসাবে। চোখের সামনে হঠাৎ করে এই ৭ বছরের মূল্যবৃদ্ধি, মুদ্রাস্ফীতি এসব বিষয়গুলো যদি না থাকে তাহলে ২০ পারসেন্ট ট্যাক্স অনেক বড় বলে মনে হবে। আমি মাননীয় বিধায়কদের অনুরোধ করব এটা বুঝে নেওয়ার জন্য। সামগ্রিক আর্থিক, সামাজিক যে কাঠামো সেখানে দাঁড়িয়ে যে ভূমিকাটা এই ট্যাক্সেশনের ক্ষেত্রে হওয়া উচিত এটা কিন্তু তার লিমিটের বাইরে না, বরং লিমিটের মধ্যে আছে। সেজন্য আমি যেটা উল্লেখ করতে চাই, এই বৃদ্ধি নিশ্চয়ই আপনাদের মেনে নিতে কোনও অসুবিধা হবে না। আর উন্নয়ণগুলো সম্পর্কে আমি বলেছি। আয় বৃদ্ধির ব্যাপারে বলছি, যে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে, সরকার চালাতে গেলে আয় বৃদ্ধির ব্যাপারটা ভাবতে হবে। সেই সঙ্গে মানুষের জীবনযাত্রা, জীবন বোধ, প্রয়োজনের তাগিদ সব পাল্টেছে এবং দ্রুত গতিতে পাল্টাতে পাল্টাতে এখন যানবাহনের প্রয়োজনীয়তা এবং গুরুত্ব অপরিসীম ও অপরিহার্য জায়গায় গিয়ে পৌঁছেছে এবং এটা আমরা চাই বা না চাই, যেভাবে সময়ের গতির সঙ্গে পাল্লা দিয়ে যান চলাচল গতি, তার বৃদ্ধি, তার রক্ষা বিরাট গুরুত্ব পাচ্ছে। অন্যান্য পাঁচটা বিষয় তার চেয়ে কম গুরুত্ব পাচ্ছে। কারণ এটার উপরই কমিউনিকেশন, যোগাযোগ—আমি শুধু গাড়ির কথা বলছি না, সবটা মিলিয়ে যে কমিউনিকেশন, যোগাযোগ, যাতায়াত, এটা তো সবচেয়ে বড় ব্যাপার। আজকে সভ্যতার ক্ষেত্রে মুহূর্তের মধ্যে একটা খবর পৃথিবীর এক প্রাত থেকে আরেক প্রান্তে পৌঁছে দিতে পারি, যে কোনও জায়গায় একটা ছবি আমরা দেখতে পারি, অতল সমুদ্রের তলায় কি হচ্ছে, মহাকাশে কি হচ্ছে সেগুলো মুহুর্তের মধ্যে আমরা জানতে পারি। এই জায়গায় যুগ, কাল চলে গেছে। অর্থাৎ আমাদের জীবন বোধ, জীবন ধারা অনেকটা বদলে গেছে এবং পরিস্থিতি আমাদের তাড়িত করে নিয়ে যাচ্ছে। এটা বিবেচনায় রেখে এই বৃদ্ধিকে আপনারা মেনে নেবেন এটাই আমার অনুরোধ। আর যাঁরা বিভিন্ন দিক থেকে প্রশ্নগুলো তুলেছেন আমি তার ব্যাখ্যা বিশ্লেষণে যেতে চাই না। পুলিশ নিয়ে কথা উঠেছে। এটা এম. ভি. অ্যাক্ট, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার অ্যাক্ট, পার্লামেন্টের অ্যাক্ট। আমরা রুলস ফ্রেম করি আণ্ডার দেয়ার গাইডেন্স। তাদের পরামর্শ মতো সেই রুলসে আমাদের ক্ষমতা, অধিকার আছে। আমাদের এম. ভি. রা যেমন চেক করতে পারে, সেখানে পুলিশকে একটা লেভেল পর্যন্ত ক্ষমতা দেওয়া আছে। তবে কোন লেভেলে অ্যাকচুয়ালি সার্জেন্ট বা সাব-ইন্সপেক্টরদের ক্ষমতা দেওয়া আছ সেটা এই মুহুর্তে আমি ঠিক বলতে পারছি না। তবে সার্জেন্টদের তো এই লেভেল পর্যন্ত ক্ষমতা দেওয়া আছে ট্রাফিকের, সি. এস. সার্টিফিকেট, অল দিস টেকনিকাল থিংস, দেখা, ফাইন করা এগুলো দেওয়ার অধিকার দেওয়া আছে আইনে। সুতরাং ওটা সবটা বেআইনি কাজ নয়। আবার অহেতুক অনেক হ্যারাসমেন্ট হয়—সেটা

ভুল করেই হোক না হোক, অনেক সময় উদ্দেশ্য নিয়ে হয়। আমাদের ব্যবস্থাবলী যাই থাক না কেন, স্কুটার নিয়ে, টেম্পো নিয়ে, অটো রিক্সা নিয়ে অনেক কথা উঠেছে। এটা ঠিকই বাস্তবতা এক জিনিস আইনে একটা করছি, প্রয়োগ একটা হচ্ছে, তার প্রতিক্রিয়া একটা হচ্ছে। এটা আমি অস্বীকার বলছি না, তবে আমার চেষ্টায় ত্রুটি থাকবে না। আমাদের দপ্তরকে সেইভাবে পরিচালনা করে একটা মানুষের চলার ক্ষেত্রে যে সুবিধা অসুবিধাগুলো হচ্ছে সেগুলোকে আরও দ্রুত কি করে নিরসনের দিকে নিয়ে যাওয়া যায় সে ব্যাপারে চেষ্টা করছি। সকলকে ধন্যবাদ জানিয়ে আমি যে বিল দুটো উপস্থিত করেছি তাকে গ্রহণ করার জন্য অনুরোধ রেখে, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999**

The Motion of Shri Subhas Chakraborty that the West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 6 and the Preamble**

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 1 to 6 and the preamble.

The question that Clauses 1 to 6 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Subhas Chakraborty :** Sir, I beg to move that The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1999**

The Motion of **Shri Subhas Chakraborty** that the West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1999, be taken into consideration was then put and agreed to.

## Clauses 1 to 10 and the Preamble

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 1 to 10 and the Preamble.

The Question that Clauses 1 to 10 and the Preamble do Stand part of the Bill was then put and agreed to.

**Shri Subhas Chakraborty :** Sir, I beg to move the West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3.18 p.m. till 11 a.m. on Thursday, the 17th June,, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 17th June, 1999 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 12 Ministers, 09 Ministers of State and 121 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions
### (To which Oral Answers were given)

### Poly-Park and Refinery at Haldia

***266.** (Admitted Question No. *90) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commece & Industries Department be pleased to state—

(a) whether the Chatterjee Group is setting up a Poly-Park and Refinery at Haldia; and

(b) if si, the progress made in this regard?

**Shri Bidyut Ganguly :**

(a) There is a proposal from Chatterjee Group for Setting up a poly Park and a refinery project at Haldia.

(b) The proposals are under discussion with the Promoter.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই প্রপোজালের বিবরণ কি? কত টাকা বিনিয়োগ করে পলি-পার্ক করা হবে, কত টাকা বিনিয়োগ করে রিফাইনারী প্রোজেক্ট করা হবে, রিফাইনারী প্রোজেক্ট হলে তাতে কত টাকা বিনিয়োগ হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** *পলি-পার্ক প্রোজেক্ট এটা একটা রূপরেখা ঠিক হয়েছে। সেটা এখন চূড়ান্ত হতে পারেনি যতক্ষণ পর্যন্ত এই মূল প্রডাক্ট বেরিয়ে না আসে।* একটা প্রোজেক্ট হয়েছে যেটা আপনি জানতে চেয়েছেন সেটা ১০০ কোটি টাকার প্রোজেক্ট। তাতে চ্যাটার্জি ম্যানেজমেন্ট সার্ভিসেস লিমিটেড একটা কোম্পানি, এম. কে. জে. ডব্লু. বি. আই. ডি. সি একটা কোম্পানি। এদের থেকে ৩০ পারসেন্ট ইক্যুইটি এবং ৭০ পারসেন্ট আর্থিক সংস্থা থেকে লোন হবে। এই কোম্পানির নাম দেওয়া হয়েছে জয়েন্টলি হলদিয়া পলি-পার্ক প্রাইভেট লিমিটেড। এতে ৫০০ একর জমি লাগবে। ১০০ একর জমি হলদিয়া মিউনিসিপ্যালিটি আগেই দিয়েছে। আর বাকি জমি হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি আইডেনটিফাই করে অ্যাকুইজিশন করেছে। এই পলি-পার্ক এখন যেহেতু ভারতবর্ষে সাধারণ ও মন্দার ভাব চলেছে সেইজন্য অসুবিধা হচেছ, কিন্তু অগ্রগতিও হচ্ছে। এই হচ্ছে এর আউট-লাইন। এর প্রোজেক্ট কস্ট হচ্ছে ১০০ কোটি টাকা। আর রিফাইনারীটা হচ্ছে-এরা সোরস ফাণ্ড ম্যানেজমেন্ট, চ্যাটার্জি গ্রুপ। এই রিফাইনারী প্রোজেক্ট ইণ্ডিয়া গভর্নমেন্টের কাছ থেকে অনেকদিন আগেই পারমিশন পেয়েছে। সেটা এই বিধানসভায় অনেকবার আলোচনা হয়েছে, সেটা টি. সি. জি কোম্পানি হয়েছে। এর প্ল্যান্ট বসানো হচ্ছে যেটা ৭ মিলিয়ন মেট্রিক টন পার-অ্যানাম। র-মেটিরিয়ালস—ইমপোর্টেড ক্রুড ওয়েল, ফিনিশড প্রডাক্ট হচ্ছে, এল. পি. জি, ন্যাপথা, কেরোসিন, ডিজেল, ফুয়েল ওয়েল। প্রোজেক্ট কস্ট হচ্ছে, ২ হাজার ৯৭১ কোটি টাকা, ফরেণ ইনভেস্টমেন্ট। পারমিশন বোর্ড ক্লিয়ারেন্স দিয়েছে। রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকারের পরিবেশ দপ্তরের ক্লিয়ারেন্স হয়ে গেছে। হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি ৫০০ একর জমি চিহ্নিত করেছে এবং জমি অধিগ্রহণের কাজ শুরু করেছে। এর মধ্যে ৯০ একর জমি হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি ফিজিকাল পজিশন দিয়েছে। প্রোজেক্ট ম্যানেজমেন্ট সেন্টারের যে কন্ট্রাক্টর তা ফাইনালাইজড হয়েছে এবং জানা গেছে, টি. সি. জি রিফাইনারী লিমিটেড ওরা ইতিমধ্যে ১৬ কোটি টাকা খরচ করেছেন।

**শ্রী সৌগত রায় :** এটা খুবই আনন্দের কথা যদিও এখনও এটা প্রস্তাবের স্তরে আছে, রূপায়নের স্তরে এলে অর্থাৎ হলদিয়াতে যে পলিপার্ক এবং রিফাইনারি হবার কথা হচ্ছে সেই রিফাইনারি হলে বর্তমানে যে ন্যাপথা বাইরে থেকে আনতে হয় সেই প্রয়োজনটা হয়ত মিটে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পলিপার্কের রূপরেখা চূড়ান্ত। আমরা কাগজে পড়েছি হলদিয়া পেট্রো কেমিক্যালসে সিটুর নেতৃত্বে আন্দোলনের ফলে এই প্রকল্প-এর চালু কাজ বন্ধ হয়ে যেতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ধরনের অশান্তি হলদিয়া প্রকল্পে হচ্ছে কি না এবং হলদিয়া প্রকল্পের কাজ কবে শুরু হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** কোন অশান্তি হচ্ছে না। এতবড় একটা প্রকল্পে সামান্য একুট হতে পারে। কিছু হচ্ছে না এবং এতে আপনাদের উৎসাহিত হবার কিছু নেই।

**শ্রী সৌগত রায় ঃ** আমরা উৎসাহিত হচ্ছিং না। কাগজে আমরা পড়েছি লক্ষণ শেঠ মহাশয় ওখানে বিক্ষোভ করছেন, অবস্থান করছেন। এতে আমাদের উৎসাহিত হবার কিছু নেই। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, অগে বলা হয়েছিল, হলদিয়া পেট্রো কেমিক্যাল প্রকল্প হয়ে গেলে ডাউনস্ট্রিমে নাকি পর পর অনেক প্রকল্প তৈরি হয়ে যাবে। বর্তমানে হলদিয়া পেট্রো কেমিক্যালসের কাজ মন্ত্রী মহাশয়ের দাবি অনুযায়ী প্রায় সম্পূর্ণ হয়ে এসেছে। শ্রমিক অশান্তির জন্য দেরি না হলে হয়ত তাড়াতাড়ি প্রডাকশন শুরু হবে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কোন কোন ডাউনস্ট্রিম প্রজেক্ট এখন পর্যন্ত ফাইনালাইজড হয়েছে—

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** প্রথম আমি বলতে চাই, শ্রমিক অশান্তির জন্য এই প্রজেক্টের কাজে একদিনও বিলম্ব হয়নি, হচ্ছে না। এই রকম একটা বিশাল প্রজেক্ট ভারতবর্ষে বা গোটা দেশে গত ৫ বছরে হয়নি। সেই প্রজেক্টের কাজ ঠিকমতোন চলছে। আপনারা ১২ বছর দেরি করেছেন। যতগুলি আন্তর্জাতিক কন্ট্রাক্ট আছে সেই কন্ট্রাক্ট শেষ হয়ে যাবে। সেই হিসাবে আশা করা যায় থার্ড কোয়ার্টার এ বছরের যেটা তারমধ্যে ন্যাপথার উৎপাদন শুরু হবে। মূল প্রকল্পের কাজ শুরু হবে, প্রডাকশন শুরু হবে। তাতে কেমিক্যালস এবং প্লাস্টিক এই দুটি ভাগ আছে। এতে অনেকগুলি ডাউনস্ট্রিম প্রজেক্ট হবে। পৰথম দুটি পলিপার্ক করার কথা হয়েছে—একটা দুর্গাপুরে এবং আর একটা হলদিয়াতে। তা ছাড়া অসংখ্য হবে সারা রাজ্যে জুড়ে সে আশা আমাদের আছে। যেহেতু এখনও পর্যন্ত পশ্চিমবাংলায়, পূর্বাঞ্চলে এবং বাংলাদেশে এই প্রডাক্টের ব্যবহার কম আছে এবং এই প্রজেক্টে প্রডাকশন কস্টও কম হবে তুলনামূলকভাবে অন্যান্য প্রজেক্টের চেয়ে ভারতবর্ষের, এরা বাজার পাবে এবং অনেকগুলি ডাউনস্ট্রিম ইউনিট হবে। অসংখ্য হবে, বিভিন্ন জায়গায় হবে। এখন দুটি জায়গায় ডেটিকেটেড করার চেষ্টা হচ্ছে দুটি পার্ক। তবে নির্দিষ্ট ভবে ক'টা হবে, কোথায় হবে এখনই নির্দিষ্টভাবে তা বলা সম্ভব নয়। প্রচুর কোয়ারিস আসছে।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে বোঝা যাচ্ছে যে ডাউনস্ট্রিমের ব্যাপারটা এখনও ফাইনালাইজ হয়নি। আমার প্রশ্ন, তাহলে প্রথম উৎপাদন যেটা হবে সেটা কোথায় যাবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমি বলেছি যে রূরপেখার দিক থেকে, পরিকল্পনার দিক থেকে, চিন্তার দিক থেকে এটা চূড়ান্ত হয়ে গিয়েছে। এখন পর্যায়ক্রমে এগুলি বাস্তবায়িত হবে। এই বাস্তবায়িত হবার সময়—এই প্রকল্প এখানে প্রথম এবং সারা ভারতবর্ষ ও

সারা পৃথিবীর বাস্তব যে অবস্থা এ বিষয়ে তা বিচার বিবেচনা করে আমাদের এটা মনে হয়েছে যে এই প্রকল্পের ভবিষ্যত খুবই উজ্জ্বল, যেমন আগে বলা হয়েছিল সেইরকম। তবে নির্দিষ্টভাবে দুটি পলিপার্ক করা ছাড়া কোন কোন প্রকল্প কোন কোন জায়গায় আসবে সুনিশ্চিতভাবে, নির্দিষ্টভাবে তা বলা মুশকিল। আসবে ঠিকই। এটুকু বলতে পারি প্লাস্টিক ভিত্তিক, কেমিক্যালস ভিত্তিক ছোট, মাঝারি অসংখ্য প্রকল্প করার জন্য প্রচুর পরিমাণে উৎসাহী ইচ্ছা প্রকাশ করেছেন, অসংখ্য উদ্যোগকারী যোগাযোগ করছেন হলদিয়া পেট্রো কেমিক্যালসের সাথে, ডব্লু. বি. আই. ডি. সি'র সাথে।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা জানি যে হলদিয়া প্রেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এর অন্তর্ভুক্ত একটা প্লান্ট, লিকুইড নাইট্রোজেন প্লান্ট, যেটা প্রাক শেয়ার করছে ৬৫ কোটি টাকা বিনিয়োগ করে, এটা বিল্ট ওনড অ্যাণ্ড অপারেটেডের ভিত্তিতে তৈরি করার কথা। ঐ প্লান্টটা বর্তমানে কোন স্তরে আছে সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আপনি ঠিকই বলেছেন যে, প্রাক শেয়ার প্রাইভেট ইণ্ডিয়া লিমিটেড, ওরা নাইট্রোজেন প্লান্ট করছে এবং এটা বিল্ট ওনড অ্যাণ্ড অপারেটেডের ভিত্তিতে। সেই প্লান্টা ঐ একই সাথে শেষ হবে বলে আশা করছি।

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দুর্গাপুর, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের ডাউন স্ট্রিম হিসাবে দুটি পলি পার্ক সম্পর্কে আপনি বলেছেন তার একটা হচ্ছে হলদিয়া, আর একটা হচ্ছে দুর্গাপুরে। হলদিয়ায় পলি পার্ক সম্পর্কে কিছু কিছু তথ্য জানা গেলেও, দুর্গাপুর পলি পার্কের জন্য জমি অধিগ্রহণ হয়েছে কি না এবং হয়ে থাকলে দুর্গাপুর মহকুমার কোথায় হয়েছে সে সম্পর্কে দয়া করে জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আসানসোল-দুর্গাপুর অথরিটিকে এ স বলা হয়েছে, এখনও চূড়ান্ত হয়নি। ওখানে আমাদের যে এক্সপোর্ট প্রোমোশন ইণ্ডাস্ট্রিয়াল পার্ক হচ্ছে তার চূড়ান্ত অগ্রগতির সঙ্গে তাল রেখে এই পলি পার্ক করার কথা আমরা ভাবছি। আসানসোল-দুর্গাপুর অথরিটিকে বলা আছে, ওদের পরিকল্পনার মধ্যে আছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় শিল্প মন্ত্রীর কাছে আমার প্রশ্ন যে, হলদিয়া পেট্রো-কেমিক্যালে উৎপাদন শুরু হবে বলে আপনি বলেছেন। আমরা সাধারণ ভাবে অন্য জায়গায় প্রশ্ন রেখেছি। আজকে আপনার কাছে সরাসরি প্রশ্ন করছি, আপনি যে প্রজেক্ট করছেন, তার থেকে যে উৎপাদন হবে পরিকল্পনার সময়ে, আপনার বর্তমান যে

গ্লোবাল ইকনমি বা মার্কেট ইকনমি তাতে আমরা দেখেছি যে অনেক জায়গায় বিদেশ থেকে আমদানি করা জিনিস আপনার উৎপাদিত জিনিসের চেয়ে কম দামে পাওয়া যাচ্ছে। এর ফলে অনেক শিল্পে মার খাচ্ছে, যেমন—কপারে মার খাচ্ছে, স্টিলে মার খাচ্ছে। বিদেশ থেকে আমদানি করা জিনিসের দামের চেয়ে আপনার উৎপাদিত জিনিসে দাম যদি কম না হয় তাহলে সেটা কেউ কনজিউম করবে না এবং তার ফলে এই শিল্প তো সিক ইণ্ডাস্ট্রিতে পরিণত হবে। এই বিষয় আপনার মাথায় আছে কি না সেটা জানাবেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় সদ্যকে জানাই, নিশ্চয়ই মাথায় আছে। আপনি যে প্রশ্ন করেছেন তার দুটো ভাগ আছে। সেটা হচ্ছে, বিদেশ থেকে যে সমস্ত জিনিস আসে তার দাম আমাদের দেশীয় যে উৎপাদন হয় তার থেকে কমে বিদেশ থেকে আসছে। এটাতে আপনার দুঃখ প্রকাশ করা উচিত। কারণ ধারাবাহিক ভাবে কেন্দ্রীয় সরকার যে ভ্রান্ত অর্থ নীতি নিচ্ছে তার ফলে এটা হচ্ছে। দুই একটা ক্ষেত্রে হয়ত নাও হতে পারে, কিন্তু ব্যাপক ভাবে হচ্ছে। হলদিয়া পেট্রো-কেমিকেলের ক্ষেত্রে সেটা আমরা মনে করছি না। কেননা, বর্তমানে এই ধরনের শিল্প ভারতবর্ষের অন্যান্য জায়গায় যেগুলি হয়েছে যেমন—রিলায়েন্স, ভারত সরকারের আই. পি. সি. এল ইত্যাদি তার চেয়ে আমাদেরটা অনেক সুবিন্যস্ত প্রকল্প, অত্যাধুনিক প্রযুক্তিতে নির্মিত হয়েছে। এই পরিকল্পনা সর্বশে, অবস্থার ভিত্তিতে করা হয়েছে। সেজন্য এর উৎপাদন ব্যয়ও কম হবে। তবে এটার অনুমোদন দিতে অনেক দেরি করে দিয়েছেন। প্রায় ১৪/১৫ বছর কেন্দ্রীয় সরকার ফেলে রাখার জন্য আমাদের অপূরণীয় ক্ষতি হয়েছে। তবে এখন এই প্রজেক্টের উৎপাদন বয় যা পড়বে তাতে বাইরের আন্তর্জাতিক বা দেশীয় খুব বড় ধরনের বাড়বেনা বলে মনে করছি। আমাদের রাজ্যে এর উৎপাদন সামগ্রীর বিক্রির ব্যবস্থা করতে হবে। কিন্তু এক্ষেত্রে চাহিদা যা রয়েছে এবং ব্যবহৃত যা হচ্ছে তার মধ্যে ফাঁক রয়েছে। তারজন্য সারা দেশ এবং বাংলাদেশের বাজারে আমারে যেতে হবে, অর্থাৎ রপ্তানির দিকে যেতে হবে। তবে আমি মনে করি না যে কথা বলেছেন, সে রকম কোনও বিশেষ অসুবিধার মধ্যে আমরা পড়ব।

### উত্তরবঙ্গে সাফারি পার্ক

***২৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪) **শ্রী রামপদ সামন্ত ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার বন্য প্রাণী সংরক্ষণের জন্য উত্তরবঙ্গে একটি পূর্ণাঙ্গ "সাফারী পার্ক" গড়ার পরিকল্পনা গ্রহণ করেছে;

*(খ) সত্যি হলে, প্রকল্পটির রূপরেখা কি;*

(গ) প্রকল্পটি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) প্রকল্পটি রূপায়ণে কি পরিমাণ অর্থ ব্যয়িত হবে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ**

(ক) এমন একটি প্রকল্পের সম্ভাবনা পরীক্ষা করে দেখা হচ্ছে;

(খ) প্রকল্পের রূপরেখা এখনও তৈরি করা হয়নি,

(গ) পূর্ণাঙ্গ পরিকল্পনা তৈরি করার পর তা বলা যাবে।

(ঘ) এখন এ প্রশ্ন ওঠে না।

**শ্রী রামপদ সামন্ত ঃ** বন্য প্রাণী সংরক্ষণের জন্য যে প্রকল্প তৈরি হবার কথা সেটা এখনও হয়নি, এর সম্ভাবনা পরীক্ষা করে দেখছেন বলে বলেছেন। এক্ষেত্রে যারা বন্য প্রাণী সংরক্ষণ করবেন তাদের তো এর পরিচালন বিদ্যা আয়ত্ব করতে হবে। আমার প্রশ্ন, বন এবং বন্যপ্রাণী সংরক্ষণ সম্পর্কিত কোনও শিক্ষা প্রতিষ্ঠান এই রাজ্যে আছে কিনা এবং কবে থেকে সেটা চালু হয়েছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** বন্য প্রাণী সংরক্ষণের ব্যাপারে রাজ্য সরকারের বন বিভাগের অধীন যেসব জাতীয় উদ্যান এবং স্যাংচুয়ারীগুলি রয়েছে সেখানে যেসব কর্মী এবং অফিসাররা কাজ করেন সেখানে তাদের একটা ট্রেনিং দেওয়া হয়। এছাড়া অফিসারদের মাঝে মাঝে বাইরে থেকে ট্রেনিং নিয়ে আসতে পাঠান হয়। উত্তর প্রদেশে দেরাদুনে অবস্থিত ওয়াইল্ড লাইফ ট্রেনিং ইনস্টিটিউটের অভিজ্ঞতার মধ্যে দিয়ে লক্ষ্য করছি, বন্য প্রাণী সংরক্ষণের ব্যাপারটা দ্রুত অগ্রগতির দিকে যাচ্ছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** আমার প্রশ্ন ছিল, পশ্চিমবঙ্গে এই ধরনের কোনও শিক্ষা প্রতিষ্ঠান আছে কিনা। যা হোক, আপাতত বাইরে থেকে ট্রেনিং দিয়ে নিয়ে আসা হয় বলেছেন। কিন্তু নির্ভরযোগ্য সূত্রে জানা গেছে যে, দার্জিলিংয়ে এ ধরনের একটি শিক্ষা কেন্দ্র রয়েছে। এই বিষয়টা যদি একটু জানাতেন ভাল হত।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** দার্জিলিংয়ে যে সেন্টারটি রয়েছে সেটা পদ্মজা নাইডু চিড়িয়াখানায় অবস্থিত। সেখানে একটা বিরল প্রজাতির প্রাণী রেড পাণ্ডা রয়েছে। প্রজাতিটি অবলুপ্তির পথে যাচ্ছিল। তারজন্য সেটার প্রজনন ক্ষমতা বাড়িয়ে কি করে প্রজাতিটাকে বাঁচানো যায় তা নিয়ে সেখানে পরীক্ষা-নিরীক্ষা হচ্ছিল। পরীক্ষাটা সাবর্থ হয়েছে। আর

যেসব ন্যাশনাল পার্ক এবং স্যাংচুয়ারীগুলি রয়েছে সেখানে বিভিন্ন গবেষকরা এরকম পরীক্ষা-নিরীক্ষা করেন। তবে এই সম্পর্কিত কোনও ট্রেনিং সেন্টার এখনও পর্যন্ত আমাদের রাজ্যে নেই।

**শ্রী রামপদ সামন্ত ঃ** পুরুলিয়ার অযোদ্ধা পাহাড়ে ১৫ কিলোমিটার জঙ্গল জুড়ে একটা সিংহ প্রকল্প গড়ার পরিকল্পনা সরকারপক্ষ থেকে নেওয়া হয়েছিল। ঐ প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় রয়েছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** পুরুলিয়ার অযোদ্ধা পাহাড়ে লায়ন সাফারী হবে বলে যে কথা উঠেছিল তারজন্য যে আবহাওয়া এবং পরিমণ্ডল দরকার সেটা সেটা ওখানে এবং রাজ্যের কোথায়ও নেই। এছাড়া কিছু পরিকাঠামোগত অসুবিধার কারণে ঐ পরিকল্পনা আপাতত স্থগিত রয়েছে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** যে সমস্ত বন্য প্রাণী শিশু অবস্থায় বন ছেড়ে লোকালয়ে চলে আসে বা দুর্ঘটনায় আহত হয় তাদের শুশ্রুষা করে বড় করে বনে ফিরিয়ে দেওয়া যেতে পারে এই ধরনের পৃথকভাবে কোনও প্রকল্প আপনার দপ্তর করেছে কিনা এবং করে থাকলে কটা আছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** এটা একটা ভাল প্রশ্ন। এই ধরনের রিসার্চ সেন্টার সাধারণত বনের ধারে হয়, জলপাইগুড়ির রাজাভাতখাওয়া, জলদাপাড়া, গরুমারা এবং মাদারীহাটে আছে। আমরা লক্ষ্য করেছি ছোট হাতি, হাতির শাবক, ছোট বাইসন, ছোট লেপাড এইগুলি কিছু কিছু গ্রামে যায় এবং আহত হয়। এই সমস্ত রিসার্চ সেন্টার থেকে তাদের শুশ্রুষা করে জঙ্গলে পাঠানো হয়। এ ছাড়া আমাদের কতকগুলি ডিয়ার পার্ক আছে, দক্ষিণ-পশ্চিমবঙ্গের মেদিনীপুরের ঝাড়গ্রামে এবং অন্যান্য জায়গায় আছে। সেখানেও তাদের শুশ্রুষা করার পর তাদের পরিবেশ উপযোগী যেখানে তাদের ভাল হবে সেখানে পাঠিয়ে দেওয়া হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটা অন্য ভাবে প্রশ্ন করছি। যে উদ্দেশ্য নিয়ে বিভিন্ন জায়গায় প্রকল্পগুলির কথা বলছেন সেইগুলি সাধারণত পর্যটকদের আকর্ষণ করার জন্য, টুরিস্টদের যাতে অ্যাট্রাক্ট করা যায় সেই জন্য এই সমস্ত জায়গাগুলিতে আমি দেখেছি টুরিস্টরা যেতে চায়। আমি দেখেছি অনেক জায়গায় ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে। সেখানে একটা জিনিস লক্ষ্য করেছি, ফরেস্টের ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে টুরিজিমের ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে, কিন্তু তাদের মধ্যে কো-অর্ডিনেশনের অভাব রয়েছে। এইগুলি

করার পর এই ব্যাপারে টুরিস্টরা জানতে চাইছে কিন্তু তারা কিছু জানতে পারছে না। আবার অনেক জায়গায় যাওয়ার স্কোপ খুব কম, সেই জায়গাগুলি অবহেলিত হচ্ছে। আমরা দার্জিলিং গিয়েছিলাম, দার্জিলিং-এ যে চিড়িয়াখানা আছে, সেই ব্যাপারে টুরিজিমের অফিসাররা কিছু বলতে পারছে না। আমাদের যদি অসুবিধা হয় তাহলে টুরিস্টদের কি অবস্থা। এই যে কো-অর্ডিনেশনের অভাব ফরেস্ট এবং টুরিজিম দপ্তরের মধ্যে, এটা দূর করার জন্য আপনার দপ্তর থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** পর্যটনের সঙ্গে বন বিভাগের যোগাযোগ আছে। বন বিভাগ বলতে ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন, সেই কর্পোরেশনের অন্যান্য কাজের মধ্যে একটা কাজ হচ্ছে ইকো টুরিজিম প্রতিষ্ঠিত করা। বর্ত্তমানে দার্জিলিং-এর পাহাড়ী এলাকায় যে সমস্ত ইনফ্রাস্ট্রাকচার বিল্ড করেছি, লাভা লোলেগাঁও ইত্যাদি জায়গায় সেখানে প্রতিটি ক্ষেত্রে টুরিজিমের সঙ্গে ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন যোগাযোগ রেখে চলেছে। সেখানে যদি কোন ঘর বুক করতে চান তাহলে যে কোনও একটা জায়গায় গেলে বলে দিতে পারবে কোথায় রুম খালি আছে। সুন্দরবনের বিষয়টা আমরা শীঘ্র ধরছি, পর্যটন দপ্তরের সঙ্গে যুক্ত হয়ে কিছু করা যায় কিনা সেটা দেখছি। অন্যান্য জেলাগুলিতে এই কো-অর্ডিনেশনের দুর্বলতা আছে, এটা কাটিয়ে উঠবে খুব শীঘ্রই।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বন্য প্রাণী সংরক্ষণের ব্যাপারে আমাদের রাজ্যে এই দপ্তরের অধীনে অভয় অরণ্য এবং জাতীয় উদ্যান এই সমস্ত প্রকল্প আছে। জলপাইগুলি জেলার বক্সাদুয়ারে যে ব্যাঘ্র প্রকল্প আছে সেখানে ইণ্ডিয়া ইকো ডেভেলপমেন্ট বলে একটা প্রকল্প রূপায়িত হচ্ছে, এটা আপনি গত বারের বাজেটে উল্লেখ করেছিলেন। একটা আন্তর্জাতিক সংস্থার সহায়তায় এটা করা হচ্ছে। আমি জানতে চাই এই প্রকল্প রূপায়িত হতে কত টাকা খরচ হবে সেটা দয়া করে বলবেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** ইণ্ডিয়া ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্ট' এটা বিশ্বব্যাঙ্কের একটা অনুদান। পশ্চিমবঙ্গ বন বিভাগকে এই অনুদানটা দেওয়া হয়েছে বক্সা টাইগার রিজার্ভকে যাতে স্ট্রেনদেন করা যায়। এর নানা ধরনের শর্ত আছে। তারমধ্যে যেটা জনগণের সঙ্গে যুক্ত 'ইডিসি'—ইকো ডেভেলপমেন্ট কমিটি, অর্থাৎ বন সংলগ্ন যে সমস্ত অধিবাসী এবং আমাদের জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলার ভেতরে যে বনবস্তি আছে, এই সমস্ত মানুষকে কাজে যুক্ত করা, ওদের ডেভেলপমেন্ট করা, এই রকম কাজ একটা। আর একটা হচ্ছে,বনের ভেতরে প্লানটেশন করা, রিসার্চ ব্যবস্থাকে আরও শক্তিশালী করে নানাভাবে ইণ্ডিয়া ইকো ডেভেলপমেন্ট রূপায়িত হচ্ছে। জীব বৈচিত্র্য যেটা আছে বক্সায় জঙ্গলে তাকে বাঁচিয়ে রাখা। মোটামুটি আমরা লক্ষ্য করেছি যে, গত দু বছর কাজটা শুরু হয়েছে। তবে কাজের গতি এখনও আশানুরূপ নয়। এই বছরে জোরালো ভাবে

ধরা হয়েছে সর্বমোট ৩৫ কোটি টাকার প্রকল্প। ১৫ কোটি টাকার কাজ আমরা করতে পেরেছি। বাকিটা আমাদের যে প্রকল্পগুলো আছে, সেগুলো চলছে।

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মন্ত্রী মহোদয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে, আমাদের এক্সিসটিং এ্যানিম্যাল, বিরল জাতের প্রাণী যেগুলো আছে সেগুলো পরপর ধুয়ে মুছে যাচ্ছে। এগ্রিকালচারাল প্লান্ট ডিভিসন সংরক্ষণের জন্য যেমন প্লান্ট মিউজিয়াম করে রেখেছে আপনারা বিরল জাতের প্রাণী সংরক্ষণের জন্য, তাদের বাঁচিয়ে রাখার জন্য কি চেষ্টা করছেন? এছাড়া, প্লান্ট এ্যানিম্যাল এবং ইকো সিস্টেম সম্পর্কে যে প্রশ্ন আসছে, সে সম্পর্কে কতটা অবহিত আছেন? যে সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** আমরা, পশ্চিমবঙ্গ বন দপ্তর সাধ্যমত এই কাজটা করে চলেছি। বিরল জাতি বলতে, যেটা আমি একটু আগে বললাম, রেড পাণ্ডা, যেটা অবলুপ্তির পথে, দার্জিলিং চিড়িয়াখানায় যেটা আছে, তাকে রক্ষা করার চেষ্টা করছি। সেটা যাতে উন্নত হয় তারজন্য আমরা চেষ্টা করছি। এখন এগুলো প্রায় লুপ্ত হয়ে যাচ্ছে। উত্তরবঙ্গে ঘড়িয়াল নদীগুলোতে তো এখন চোখেই পড়ে না। লক্ষ্ণৌ থেকে ঘড়িয়াল আমরা এনেছি। সেখান থেকে যাতে অন্যত্র ছড়িয়ে দেওয়া যায় তারজন্য আমরা চেষ্টা করছি। 'সোয়ার্ণ উীয়ার', বারো শিঙ্গা হরিণকে বাইরে থেকে এনে নির্দ্দিষ্ট জায়গায় রেখেছি। এছাড়া বিখ্যাত এক শৃঙ্গী গণ্ডার যেটা জলদাপাড়া এবং গরুমারাতে আছে, আসাম থেকে পুরুষ গণ্ডার সেখানে এনেছি যাতে সেটাকে আরও স্ট্রেনদেন করা যায়। এইভাবে কাজটা চলছে। আমরা জানি, এটাকে আরও শক্তিশালী করা দরকার। ইনফ্রাস্ট্রাকচার যাতে ডেভেলপ করা যায় তারজন্য আমরা চেষ্টা করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, বক্সা ব্যাঘ্র প্রকল্প এলাকায় কিছু উন্নয়ন মূলক কাজকর্ম হচ্ছে, বিশেষ করে প্রাণী সংরক্ষণ। বনবাসীদের ওখানে পঞ্চায়েত হয়েছে। তা সত্ত্বেও কনসালটেন্সীর মাধ্যমে ৩৫ কোটি টাকা দেওয়া হচ্ছে পঞ্চায়েতকে পরিহার করে। ওখানে পানীয় জলের সঙ্কট আছে। ওখানে যে সমস্ত প্রাণী আক্রান্ত হচ্ছে—বিভিন্ন সময়ে মানুষের মতো প্রাণীও আক্রান্ত হচ্ছে এবং অনেক সময়ে মারাও যায়। এই অবস্থায় প্রাণী সংরক্ষণ এবং যেসব মানুষ এইসব প্রাণী সংরক্ষণে যুক্ত আছে তাদেরকে রক্ষা করার দায়িত্ব আপনার দপ্তরের এবং এটা খুবই জরুরি বিষয়য় এই অবস্থাতে আপনারা সেখানে কনসালটেন্সিকে বাদ দিয়ে পঞ্চায়েতকে যুক্ত করার যেসব প্রকল্প নেওয়া হয়েছে সেটাকে কার্যকর করার ব্যবস্থা করুন এবং আরেকটা কথা হচ্ছে য়ে, বাধের ঘুম ভেঙ্গে যাবে বলে বক্সা টাইগার প্রজেক্টের অন্তর্গত নদীর থেকে বোল্ডার কালেকশনের ব্যবস্থা করা হচ্ছে না। এরফলে বন বিভাগের কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়ে যাচ্ছে। আপনার দপ্তরকে একদিকে প্রাণী সম্পদ সুরক্ষা এবং মানুষ যারা একসঙ্গে যুক্ত

আছে তাদের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন কি?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী য্যোগেশচন্দ্র বর্মন :** আমাদের ই ডি সি অর্থাৎ ইকো ডেভেলপমেন্ট কমিটিতে স্পষ্ট বলা আছে যে, স্থানীয় পঞ্চায়েতকে যুক্ত রাখতে হবে। কোনক্ষেত্রে অসুবিধা থাকলে সেটা দূর করতে হবে এবং সেটা পঞ্চায়েতকে ছাড়া নয়। পঞ্চায়েতকে নিয়ে ই ডি সিতে কিছু টাকা বরাদ্দ করা হয়েছে। আর বোল্ডারের বিষয়ে যেটা বলেছেন সেটা ঠিকই বলেছেন যে, আমাদের এত বোল্ডার থাকা সত্বেও নদী বাঁধ মেরামতির ক্ষেত্রে একটা ক্রাইসিস দেখা যায়। যেহেতু বক্সা টাইগার রিজার্ভ পুরোটাই সেন্ট্রাল গভর্নমেন্টের মধ্যে পড়ে, সেইকারণে ওখানের বন বিভাগ এবং পরিবেশ দপ্তরও পড়ে। আমাদের দপ্তর থেকে এই ব্যাপারে ওদেরকে অনেক চিঠি লিখেছি, ফ্যাক্স পাঠিয়েছি, টেলিফোনে কথা বলেছি যে ওই বক্সা টাইগার রিজার্ভ ফরেস্ট থেকে বোল্ডার তোলা হোক। কিন্তু আমরা অনেক বুঝিয়েও কিছু করতে না পেরে খুব সম্প্রতি একটা বিশেষজ্ঞদের নিয়ে কমিটি করেছি। তারা কাজ শুরু করে দিয়েছে। ওখানে জলপাইগুড়ির কমিশনারকে ওখানে চেয়ারম্যান করেছি এবং তাছাড়া অনেক বিশেষজ্ঞরাও ওখানে রয়েছেন। এই কমিটির রিপোর্ট চেয়েছি। ওই রিপোর্ট পেলেই সেন্ট্রাল গভর্নমেন্টকে পাঠাব। যাতে করে ওখান থেকে বোল্ডার তুলে নদী খাদগুলো মেরামত করা যায় তার চেষ্টা চালাচ্ছি।

**শ্রী নৃপেন গায়েন :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, বাদাবন এবং শুকো বন সংরক্ষণের জন্য বন রক্ষা কমিটি গঠিত হয়েছে। আমি জানতে চাইছি যে, এই বন সুরক্ষা কমিটি এই বাদা বন এবং শুকো বন সুরক্ষার ক্ষেত্রে যথাযত ব্যবস্থা নিচ্ছে কিনা এবং ঠিকমতো কাজ করছে কিনা। এই ব্যাপারে আপনার দপ্তর থেকে কোনও খোঁজ খবর নিচ্ছেন কিনা জানাবেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** আমাদের দুই ধরনের জায়গা আছে একটা ওয়াইল্ড এরিয়াতে ই ডি সি বা ইকো ডেভেলপমেন্ট কমিটি করা হয়েছে এবং ওয়াইল্ড এরিয়া ছাড়া অন্য এরিয়াতে ফরেস্ট প্রোটেকশন কমিটি করা হয়েছে। বিশেষ করে দক্ষিণ পশ্চিম বঙ্গে বিশেষ করে সুন্দরবন এলাকায় এটা কার্যকর হয়েছে কিন্তু উত্তরবঙ্গে এটা কার্যকর হয়নি। দক্ষিণবঙ্গের জেলাগুলোতে এটা খুবই কার্যকর। মাননীয় সদস্য ব্যক্তিগতভাবে এই নিয়ে বহুবার বলেছেন। সুন্দরবন ই ডি সি আছে এবং দক্ষিণ ২৪ পরগনাতে ওয়াইল্ড লাইফ নেই, তাই সেখানে এফ পি সি হয়েছে। ওখানকার সংশ্লিষ্ট রেঞ্জার অফিসার বা ফরেস্ট অফিসার যারা থাকেন দায়িত্বে তাদেরকে স্থানীয় পঞ্চায়েত এবং ওখানকার জনসাধারণের সঙ্গে বসে কাজ করতে হবে। এই কমিটির কাজের যদি কোথাও কোনও

দুর্বলতা থাকে তাহলে ওখানকার পঞ্চায়েত সমিতি বা জনসাধারণ রেঞ্জার বা ফরেস্ট অফিসার বা বি ডি ওর নজরে আনবেন। বন সংরক্ষণের ক্ষেত্রে সমস্ত স্তরের মানুষের ইনভলভমেন্ট দরকার। শুধু একটা স্থানে বন রক্ষা করে এটা করা সম্ভব নয়, এটা আমরা বারে বারে বলি, যার জন্য বামফ্রন্ট সরকার আসার পর থেকে পশ্চিমবঙ্গে বন রক্ষা সমস্ত স্তরের মানুষকে নিয়ে একটা জয়যাত্রা শুরু করেছে। সেখানে স্বার্থকতা আছে, দুর্বলতা আছে, আমি অনুরোধ করব আপনাদের যেখানে দুর্বলতা আছে, সেখানে আপনারা এগিয়ে আসবেন, সহযোগিতার বাতাবরণ তৈরি করবেন দেখবেন কমিটি ভাল কাজ করবে।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** স্যার, আমার নির্দিষ্ট প্রশ্ন হচ্ছে, জলপাইগুড়ি জেলার গরুমারা ফরেস্টে গণ্ডারের সংখ্যা কত এবং তাদের রক্ষণ ও ভক্ষণ এর জন্য সরকার কি রকম ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** গরুমারা ন্যাশনাল পার্ক। এই মুহূর্তে এটা শুধু আমাদের রাজ্যের নয়, দেশের মধ্যে একাট উল্লেখযোগ্য স্থান নিয়েছে। এই গরুমারাতে যে একশৃঙ্গী গণ্ডার আছে সেটাকে সুষ্ঠভাবে বাসস্থান দেওয়ার জন্য যে সমস্ত ব্যবস্থা সেইগুলি আমরা নিয়েছি। সেখানে বর্তমানে ১৯টি একশৃঙ্গী গণ্ডার আছে। আপনারা শুনলে আনন্দিত হবেন ১৯টি গণ্ডারের পরিচয়পত্র আছে। প্রত্যেকের নাম দিয়ে ছবি দিয়ে সেইগুলি সেখানে রাখা আছে। গরুমারাতে যদি যান সেখানে দেখাবেন এইগুলি রয়েছে। এমন কি কোথায় কি চিহ্ন আছে, সব রয়েছে। যাতে ওরা ভাল ভাবে থাকে তার জন্য গ্রাস ল্যাণ্ড সেটা অফুরন্ত আছে। জলও আছে ভাল ভাবে। সেখানে সংরক্ষণ হচ্ছে গণ্ডার। অনেকে সেখানে যান, আমাদের দেশের এবং দেশের বাইরে থেকে সোনে আসেন, ওখানে আমাদের রিমার্কস এর খাতাও আছে। সেখানে গণ্ডার পুনর্বাসন থেকে আরম্ভ করে আর অন্যান্য ইণ্ডিয়ান গউড় যেটা আছে সেটা ভালভাবেই হচ্ছে।

## হোমগার্ড নিয়োগ

***২৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হোমগার্ডের চাকরিতে নিয়োগের পদ্ধতি কিরূপ; এবং

(খ) হোমগার্ড থেকে পুলিশ পদে উন্নীত হওয়ার কোনও ব্যবস্থা/সুযোগ আছে কী?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ**

(ক) পশ্চিমবঙ্গে হোমগার্ড স্বেচ্ছাসেবকদের নিম্নলিখিত ছয়টি স্তরে ভাগ করা হয়েছে—

১। হোমগার্ড স্বেচ্ছাসেবক ২। ডেপুটি গ্রুপ কমাণ্ডার ৩। গ্রুপ কমাণ্ডার ৪। ডেপুটি কম্যাণ্ডান্ট ৫। হোমগার্ড কম্যাণ্ডন্ট ৬। ডিস্ট্রিক্ট কম্যাণ্ডান্ট

উপরোক্তদের জন্য নূন্যতম শারীরিক যোগ্যতা নিম্নরূপ ঃ

| | | | |
|---|---|---|---|
| পুরুষ হোমগার্ডদের জন্য | উচ্চতা | — | ১৬০ সে.মি |
| | ছাতি | — | ৭৬ সে.মি |
| | ওজন | — | ৬১ কে.জি |
| | বয়স | — | ১৮-৩৫ বৎসর |
| মহিলা হোমগার্ডদের জন্য | উচ্চতা | — | ১৫২ সে.মি |
| | ওজন | — | ৪৪ কে.জি |
| | বয়স | — | ১৮-৩৫ বৎসর |

ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা ঃ-

| | | |
|---|---|---|
| হোমগার্ড স্বেচ্ছাসেবক | — | অষ্টম শ্রেণী উত্তীর্ণ |
| ডেপুটি গ্রুপ কমাণ্ডার | — | |
| গ্রুপ কমাণ্ডার | — | মাধ্যমিক |
| ডেপুটি কম্যাণ্ডান্ট | — | |
| হোমগার্ড কম্যাণ্ডান্ট | — | যে কোনও শাখায় |
| ডিস্ট্রিক্ট কম্যাণ্ডান্ট | — | স্নাতক |

হোমগার্ড স্বেচ্ছাসেবকদের জন্য বিজ্ঞাপনের মাধ্যমে আবেদনপত্র গ্রহণ করা হয়। সরকার কর্তৃক গঠিত কমিটি সরকার কর্তৃক নির্দ্দিষ্ট পদ্ধতি অনুসারে এদের নির্বাচন করেন। সরকার কর্তৃক নির্বাচন-তালিকা অনুমোদিত হবার পর জেলায় এস. পি এবং কলকাতায় পুলিশ-কমিশনার (পদাধিকার বলে অতিরিক্ত কম্যাণ্ডান্ট জেনারেল) এদের তালিকাভুক্ত করেন।

ডেপুটি গ্রুপ কমাণ্ডার, গ্রুপ কমাণ্ডার, ডেপুটি কম্যাণ্ডান্ট যথাক্রমে হোমগার্ড স্বেচ্ছাসেবক, ডেপুটি গ্রুপ কমাণ্ডার, গ্রুপ কমাণ্ডারদের মধ্য থেকে সরকার গঠিত কমিটি নির্বাচন করেন। কম্যাণ্ডান্ট জেনারেল কর্তৃক অনুমোদনের পর জেলার ক্ষেত্রে এস. পি এবং কলকাতায় পুলিশ কমিশনার (পদাধিকার বলে জেনারেল কর্তৃক অনুমোদনের পর জেলার ক্ষেত্রে এস. পি এবং কলকাতায় পুলিশ কমিশনার

(পদাধিকার বলে অতিরিক্ত কম্যাণ্ডান্ট জেনারেল) এদের তালিকাভুক্ত করেন।

হোমগার্ড ও ডিস্ট্রিক্ট কম্যাণ্ডান্টদের ক্ষেত্রে যে জেলায় পদ খালি হয়, সেই জেলার সম্মানীয় ব্যক্তিদের কাছ থেকে বিজ্ঞাপনের মাধ্যমে অবেদনপত্র আহ্বান করা হয়। সরকার কর্তৃক গঠিত কমিটি সরকার কর্তৃক নির্দিষ্ট পদ্ধতি অনুসারে এদের নির্বাচন করেন। রাজ্য সরকারের অনুমোদনের পর জেলার ক্ষেত্রে এস. পি এবং কলকাতার ক্ষেত্রে পুলিশ কমিশনার (পদাধিকার বলে অতিরিক্ত কম্যাণ্ডাট জেনারেল) এদের তালিকাভুক্ত করেন।

(খ) পুলিশ কনস্টেবল পদে নিয়োগের ক্ষেত্রে হোমগার্ডদের জন্য কিছু পদ সংরক্ষিত রাখার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

এখানে আপনার প্রশ্নের সঠিক উত্তর একটিতে হচ্ছে না। সেইজন্য এটিকে তিনটি ক্যাটিগোরিতে ভাগ করেছি। হোমগার্ড স্বেচ্ছাসেবক যারা আছেন তাদের ক্ষেত্রে যোগ্যতা অষ্টম শ্রেণী উত্তীর্ণ, ডেপুটি গ্রুপ কমাণ্ডার। গ্রুপ কমাণ্ডার। ডেপুটি কম্যাণ্ডান্ট এদের ক্ষেত্রে যোগ্যতা মাধ্যমিক উত্তীর্ণ। হোমগার্ড কম্যাণ্ডান্ট, ডিস্ট্রিক্ট কম্যাণ্ডান্ট এদের ক্ষেত্রে যোগ্যতা যে কোনও শাখায় স্নাতক। এর আগে সবগুলিই অষ্টম শ্রেণী ছিল। এইগুলি পাল্টেছি, তাদের নেওয়ার জন্য যে পদ্ধতি হচ্ছে, সেটা আমরা খবরের কাগজে বিজ্ঞাপন দিই সরকার কর্তৃক অনুমোদিত কমিটির মাধ্যমে। তার পরে সেখান থেকে সিলেকশন হওয়ার পর এস. পি. জেলায় এনরোল করছেন, যারা মাধ্যমিক উত্তীর্ণ তারা প্রমোশনের ক্ষেত্রে সিলেকটেড হবেন। সরকারি সিলেকশনও হতে পারে হোমগার্ড এবং ডিস্ট্রিক্ট কম্যাণ্ডান্ট। হোমগার্ড থেকে পুলিশে আসার ব্যাপারে আমাদের সিদ্ধান্ত হয়েছে—আমাদের যৌথ সিদ্ধান্ত ১৩ শতাংশ আমাদের সিট রিজার্ভ থাকবে। হোমগার্ড থেকে পুলিশ সেখানে আসার ব্যাপারে রুলস পরিবর্তন এর জন্য ফাইল তৈরি হচ্ছে, রুলস পরিবর্তন করার প্রয়োজন আছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন, পুলিশের কাজে কর্মরত অবস্থায় কেউ ম্যার গেলে তাঁর বিধবা পত্নী চাকরি পেত পরিবারের সুবিধার জন্য। আমি একটি ঘটনার কথা এখানে বলছি, গত ৬ই জানুয়ারি চন্দননগর বিধানসভা কেন্দ্রে দিল্লি রোডের উপর গণ পিটুনিতে একটি নিরীহ মানুষ মারা যায়। তাঁর পরিবারে দুই মেয়ে এবং পরিবার আছে, তারা না খাওয়া অবস্থায় দিন কাটাচ্ছে। চন্দননগরের এস. ডি. পি. ও. তিনি ডি. এম., এস. পি.র কাছে এই ব্যাপারে গিয়েছেন, আপনার কাছেও চিঠি দিয়েছে, পুলিশ মন্ত্রীর কাছেও চিঠি দিয়েছে, যাতে তার পরিবারটা বাঁচে,

হোমগার্ডে একটা চাকরি পায়, সেখানে এই রকম কোন সুযোগ আছে কিনা বলবেন কি, আগে কিন্তু এটা হত।

[11-40 – 11-50 a.m.]

**শ্রীকুমার মুখার্জি ঃ** বিষয়টা খুবই দুঃখের ব্যাপার এবং এই ব্যাপারে আমি চিঠিও পেয়েছিলাম। কিন্তু অসুবিধাটা হচ্ছে এই কারণে, আগে এস. পি সরাসরি তার পছন্দের মতো লোককে নিতে পারতেন। এখন ক্যাবিনেট সিদ্ধান্তের মাধ্যমে রুলটা পাল্টানো হয়েছে। এখন এই ব্যাপারে একটা কমিটি করা হয়েছে সেই কমিটিই নিয়োগ করবেন। সরাসরি এস. পি-র হাত থেকে সেই ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। হুগলি জেলায় আবার যখন নেওয়া হবে তখন আমরা তার কথা বিবেচনা করব। কর্মরত অবস্থায় কোনও হোমগার্ড মারা গেলে তার পরিবারের বা নিকট আত্মীয়র চাকরির ব্যবস্থা করা হয়। ১৯৮৭ সালের পর থেকে ১২০০ জনের মতো কেস এই রকম পেণ্ডিং ছিল, সেই কেসগুলো সব হয়ে গেছে। বর্তমানে আবার ১০০ থেকে ১২৬টির মতো কেস জমেছে, আমরা আশা করছি ছয় মাসের মধ্যে এগুলো শেষ হয়ে যাবে।

**শ্রী কমল মুখার্জি ঃ** এই হোমগার্ডরা পুলিশ কনস্টেবলদের মতনই কাজ করতে হয়। কিন্তু পুলিশের মাইনে কয়েক গুণ বেড়েছে। এই হোমগার্ডদের মাইনে বাড়াবার কোনও চিন্তা-ভাবনা আপনার আছে কি?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** এই হোমগার্ডদের মাইনে তিনটি ক্যাটাগরিতে ভাগ আছে। আগে এদের দৈনিক ভাতা ছিল ৭১, ৭৩ এবং ৭৫ টাকা। এখন সেটা বেড়ে হয়েছে ৮৫, ৯০ এবং ৯৫ টাকা। তাছাড়া মহার্ঘ্য ভাতা বাড়ার সঙ্গে সঙ্গে প্রোপোরশনেটলি দৈনিক ভাতাও কিছু বেড়ে যাবে। এই ব্যাপারে শীঘ্রই সরকারি আদেশনামা বেরোবে, অর্থমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে আমাদের মিটিং হয়েছে। তবে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতেই হোমগার্ডদের দৈনিক ভাতার পরিমাণ সব থেকে বেশি।

**শ্রী কমল মুখার্জি ঃ** সর্বশেষ কতসালে এই হোমগার্ড নিয়োগ করা হয়েছিল এবং বর্তমানে এই হোমগার্ডদের সংখ্যা কত?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** ১৯৮৬ সালের পরে হোমগার্ড স্বেচ্ছাসেবী হিসাবে কাউকে আর নেওয়া হয়নি। কম্প্যাশিনেট গ্রাউণ্ড ছাড়া ১৯৮৬ সালের পর থেকে পশ্চিমবাংলায় কোনও হোমগার্ড রিক্রুট হয়নি। হোমগার্ড কমাণ্ডেন্ট এবং ডিস্ট্রিক্ট কমাণ্ডেন্ট নিয়োগের সিদ্ধান্ত নেওয়া হয় এবং এই ব্যাপারে পেপারে বিজ্ঞাপনও দেওয়া হয়েছিল ও ডি. জি র‍্যাঙ্কের একজন অফিসারকে এই ইন্টারভিউ বোর্ডের চেয়ারম্যান হিসাবে নিয়োগ করাও

হয়েছিল। দু-একটি জেলাতে ইন্টারভিউয়ের কাজও হয়। কিন্তু, তারপরে হোমগার্ডদের একটি সংগঠন কেস করেন এবং হাইকোর্টের ইনজাংশনের জন্য কাজ এখন বন্ধ রয়েছে। পুরুলিয়া এবং বাঁকুড়াতে একজন করে ডিস্ট্রিক্ট কমাণ্ডেন্ট এবং হোমগার্ড কমাণ্ডেন্ট কাজে যোগদান করেছেন। আর সব মিলিয়ে হোমগার্ডের সংখ্যা হচ্ছে ১৮ হাজারের মতন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় পুলিশ মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য এবং আপনি, সবাই মিলে ঘোষণা করেছিলেন কনস্টেবল যা নেওয়া হবে, সেখানে ১০ পারসেন্ট নেওয়া হবে হোমগার্ড থেকে। সেই ঘোষণার পর এক বছর প্রায় হয়ে গেলেও, কি কারণে, কিসের চক্রান্তে সেই ১০ পারসেন্ট হোমগার্ড থেকে কনস্টেবলে নেওয়া হল না, সেটা মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি।

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** এটা আমিও বুঝতে পারি না—কেন হচ্ছে না। একটা ফাইল তৈরি করতে কত সময় লাগে আমার জানা নেই। এক বছর ধরে ফাইল তৈরি হচ্ছে। আমি আজকেই খোঁজ নেব কি অবস্থায় আছে। গতকাল পর্যন্ত রুল পরিবর্তন করার জন্য ফাইল তৈরি হচ্ছিল। এবং, সেটা করতে এক বছর সময় লাগছে, এজন্য আমি দুঃখিত।

**শ্রী রবীন দেব ঃ** হোমগার্ড এবং পুলিশ সম্পর্কে আদালতের একটা রায় বেরিয়েছে—যে, একই ক্যাটেগরিতে দেখার। সেই রায় সম্পর্কে রাজ্য সরকার কোনও ব্যবস্থা নেওয়ার উদ্যোগ নিয়েছে কিনা জানতে চাই।

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** এই সম্পর্কে কোর্টের একটা রায় বেরিয়েছে দেখেছি। কিন্তু সমস্যা হচ্ছে, হোমগার্ড অ্যাক্টে যা উল্লেখ আছে, তাতে সরাসরি চাকরি দেওয়ার উপায় আমাদের নেই। হোমগার্ড মানে ভলান্টিয়ার—এই ভাবে আইনে উল্লেখ আছে। কোর্ট কিন্তু জানিয়েছে তাদের নিতে হবে। এক্ষেত্রে সরকারি পর্যায় থেকেও সঠিকভাবে দেখা হয়েছে কিনা, সেটা দেখা দরকার। রিভিউ করা দরকার। হোম সেক্রেটারির কাছে আছে বিষয়টা। এখনও পর্যালোচনা চলছে। এই সম্পর্কে এখনই কিছু বলা হয়ত ঠিক হবে না।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মাননীয় সদস্যা সাবিত্রী মিত্রের প্রশ্নের উত্তরে বললেন—কেন হচ্ছে না, সেটা আমিও বুঝতে পারছি না। আপনি মন্ত্রী হয়েও যদি বুঝতে না পারেন, তাহলে এই হাউসের আর কে বুঝবে আমি জানি না। গত ২২ বছর ধরে ব্যাপক ভাবে এখানে কর্মসংস্কৃতি ভেঙে পড়েছে, সেইজন্য ইণ্ডাস্ট্রিয়ালিস্টরাও আসতে চাইছে না। সরকারি কর্মচারীরা কাজ করেনা বলেই কি এরকম হচ্ছে? আপনি কেন জানেন না, এটা হাউসের সামনে জানাতে হবে।

ডঃ শ্রীকুমার মুখার্জি : ঠিক একটা ফাইল কেন হচ্ছে না, সেটা একরকম, আর সামগ্রিক কর্মসংস্কৃতি ভেঙেছে কিনা সেটা আর একটা প্রশ্ন। কোটি ফাইলের মধ্যে একটা ফাইল কেন নড়েনা, সেটা একটা কারণ। অন্যান্য মন্ত্রীরা অনেকেই হয়ত সেদিনই পেয়ে যান, কোনও ফাইল পেতে আমারও হয়ত কোনও সময় একদিন লাগে। কাজেই আমাদের সময়ে আমরা একটা আইন কানুন মেনে চলার এবং কাজ করবার চেষ্টা করছি। ১৯৭২-৭৭ সালে কোনওটাই হয়নি। এটা আমাদের দুর্ভাগ্য। সেই কারণে আমরা শূণ্যতর কোটা থেকে শুরু করেছি। আমরা ১৯৭৭ সালে শূণ্য থেকে শুরু করেছি এবং আজকে এই জায়গায় তুলে নিয়ে এসেছি।

**Shri Narbahadur Chettri :** A large number of people especially youths had been deployed as Home Gurds in Darjeeling Hills during 1986-88 i.e. during the days of agitation but when the agitation was finished the Home Guards were thrown out of Job like anything. I just want to know from the Hon'ble minister if there is any proposal lying with the ministry to re-deploy those youths as Home Guards?

**Dr. Srikumar Mukherjee :** The thing is that within 1986-88, during that period officially no information is there in my ministry that any Home Guard was recruited. Many times I found many letter from different corners that they were being engaged or enrolled as Home Guards but no specific information is there and from the administration I have got no news that we enrolled any Home Guard. Officially I don't have any news. If any Home-Guard had been recruited at that time I don't know who are these, who recruited them, who paid the money for them. There is no official information absolutely that after 1986 we have enrolled any Home Guard anywhere in West Bengal.

[11-50 – 12-00 Noon.]

শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত : কর্তব্যরত অবস্থায় যদি কোনও হোম গার্ড গুরুতর আহত হন, তাহলে তাদের চিকিৎসার জন্য আপনার ডিপার্টমেন্ট থেকে কোনও নির্দেশ আছে কি?

ডঃ শ্রীকুমার মুখোপাধ্যায় : ১৯৯৬ সালের পর থেকে যেটা সিদ্ধান্ত হয়েছে, সেটা হচ্ছে যে, কেউ যদি হসপিটালে ভর্তি থাকেন, তাহলে তার জন্য দুজন হোম গার্ড নিযুক্ত

করা হয়। যে হোম গার্ড অসুস্থ অবস্থায় থাকবেন, তারজন্য প্রতিদিনের ওয়েজের অর্ধেক অর্থাৎ ২৫ টাকা করে ৫০ দিন পর্যন্ত দেওয়া হবে। অবশ্য আমার মনে হয় আপনি মেদিনীপুরের কথা উল্লেখ করেছেন। যে হোমগার্ডটির বুলেট ইনজুরী হয়েছিল, তাকে ১ লক্ষ ৩১ হাজার টাকা খরচ করে ভেলোরে নিয়ে গিয়ে ভেনের মধ্যে ঢুকে যাওয়া বুলেট বার করা হয়েছিল। এছাড়াও যদি কোনও ডিউটি রত অবস্থায় কোন হোম গার্ড আহত হন, এরজন্য যত টাকা খরচ হোক না কেন, যত টাকাই লাগুক, আমার দপ্তর এখনও পর্যন্ত হোমগার্ডদের জন্য খরচ করে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** তাদের কাছে যেসব হোমগার্ড কাজ করেন—সে ব্যক্তিগত কাজে ব্যবহার করুন বা সরকারি ভাবে ব্যবহার করুন, ইদানীংকালে হোমগার্ডদের উপর অত্যাচার হচ্ছে, ফিজিক্যালি আসল্ট করছে। হোমগার্ড মন্ত্রী হিসেবে এরকম কতগুলো অভিযোগ উর্ধ্বতন কর্তৃপক্ষের দ্বারা হোম গার্ড কর্মচারীরা মানসিকভাবে, দৈহিক ভাবে আহত হচ্ছে। এরকম কতগুলো অভিযোগ আপনার কাছে আছে।

**ডঃ শ্রীকুমার মুখোপাধ্যায় ঃ** এরকম স্পেসিফিক কিছু ইনফরমেশন এসেছিল, সে ক্ষেত্রে আমরা সরাসরি ব্যবস্থা নিয়েছি এবং এই ঘটনা কমে গেছে বলে আমার ধারণা। যে ক্ষেত্রে স্পেসিফিক কমপ্লেনটা আসলে—সব মানুষ সাধু হয়ে গেছে এরকম মনে করার তো কোনও কারণ নেই—স্পেসিফিক খবর আসলে আমরা তদন্ত করছি এবং ব্যবস্থা করছি।

**শ্রীমতী শান্ত ছেত্রী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছে জানতে চাইছি যে, এই যে যারা হোমগার্ড তাদের ভবিষ্যত বলে কিছু নেই। সরকারপক্ষ থেকে হোমগার্ডদের ভবিষ্যনিধি, কোনও গ্র্যাচুইটি, পেনশন দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ শ্রীকুমার মুখোপাধ্যায় ঃ** রিটায়ারমেন্ট বেনিফিটের প্রশ্ন তো সরাসরি আসে না। এরা ভলান্টিয়ার হিসাবে—অ্যাক্টে এইভাবেই রয়েছে। ভলান্টিয়ার হওয়ার ফলে রিটায়রমেন্ট বেনিফিট বলে কিছু দাঁড়ায় না। তবে এই বেনিফিট না থাকার ফলে আমরা অন্য কিছু সুযোগ যেমন বললাম, পুলিশের কোটায় ১০ পারসেন্ট করে দিয়ে তারা চলে যেতে পারে। সরাসরি আমরা কিছু করতে পারছি না। আমরা অন্যান্য কিছু বেনিফিট দেওয়ার জন্য ভাবছি। এর মধ্যে অল ইণ্ডিয়া সিভিল ডিফেন্স, যারা হোমগার্ড তাদের স্পোর্টস হয়েছিল সেখানে বিভিন্ন স্টেটের প্রতিনিধিদের নিয়ে একটা সেমিনার হয়েছিল। সেখানে গ্রুপ ইনসিওরেন্স থেকে শুরু করে আরও কিছু বেনিফিট—অন্যান্য স্টেটে যা দেওয়া হয়, আমরা সে কাগজপত্রগুলো নিয়েছি। এই বেনিফিট দেওয়া যায় কিনা সেটা রিভিউ করা হচ্ছে। সেমিনারের একস্ট্র্যাক্ট নিয়ে আমরা বসেছিলাম, এটাকে প্রসেস করার

চেষ্টা করা হচ্ছে।

## সরকারি জমি লিজ

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৯) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি জমি লিজ/বিক্রি সংক্রান্ত নিয়ম/আইন কী;

(খ) রাজ্য সরকারের প্রাণী-সম্পদ বিকাশ বিভাগ উক্ত নিয়ম/আইন লঙ্ঘন করেছে এমন কোনও অভিযোগ সম্বন্ধে সরকার অবহিত আছে কি না; এবং

(গ) থাকলে, উক্ত বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ ররা হয়েছে?

**ডঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ**

(ক) সরকারি জমি সাধারণত পাট্টা বন্দোবস্ত দেওয়া হয়। পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন ১৯৫৫ এর ৪৯ ধারা মতে রাজ্য সরকার ভূমিহীন ও প্রায় কৃষকদের মধ্যে সরকারে ন্যস্ত উদ্বৃত্ত কৃষি জমি বিলি করে থাকে। তাছাড়া সরকারি প্রয়োজনে সরকারি জমি বিভাগ থেকে বিভাগে হস্তাতরিত করা হয়। কেন্দ্রীয় সরকার অথবা অন্য কোনও রাজ্য সরকারের প্রয়োজনে জমির মূল্যমানের ১৮০ শতাংশ আদায়ক্রমে বন্দোবস্ত দেওয়া হয়। পশ্চিমবঙ্গ সরকারের কোনও বিভাগের হস্তান্তরের জন্য কোনও অর্থের প্রয়োজন হয় না।

সরকারি অকৃষি জমি সাধারণতঃ ব্যবসায়িক ক্ষেত্রে ৩০ বছর এবং বসবাসের ক্ষেত্রে ৯৯ বছর বন্দোবস্ত দেওয়া হয়। ৩০ বছর বন্দোবস্তের ক্ষেত্রে সংশ্লিষ্ট জমির মূল্যমানের ৪০ শতাংশ "সালামী" এবং ৪ শতাংশ বাৎসরিক খাজনার বিনিময়ে বন্দোবস্ত দেওয়া হয়। ৯৯ বছর বন্দোবস্তের ক্ষেত্রে সংশ্লিষ্ট জমির মূল্যমানের ৯৫ শতাংশ "সালামী" এবং একর প্রতি অনধিক ৯ টাকা প্রতিকী বাৎসরিক খাজনার বিনিময়ে বন্দোবস্ত দেওয়া হয়।

স্কুল, কলেজ এবং বিভিন্ন দাতব্য অলাভজনক সংস্থার ক্ষেত্রে "সালামী" এবং খাজনার পরিমাণ ছাড় দেওয়ার এক্তিয়ার সরকারের আছে।

(খ) উল্লিখিত বিষয়ে কোনও অভিযোগ অদ্যাবধি ভূমি ও ভূমি সংস্কার বিভাগের গোচরে আসিনি।

(গ) প্রশ্ন উঠে না।

আইন সংশোধনের কোনও প্রয়োজন নেই। স্কুল, কলেজকে দেওয়ার জন্য এখন যে পদ্ধতি আছে সেটাই সহজ সরল। আপনার যদি প্রয়োজন হয় বলবেন সেটা দেখব।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আপনি তো ২২ বছর ধরেই দেখছেন। আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে পৌরসভা এলাকায় উদ্বৃত্ত জমি পৌরসভার উন্নয়নের কাজে দেওয়ার ব্যাপারে কোনও আইন প্রণয়ন বা কোনও পদ্ধতি করেছেন কি না?

**ডঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** ভাবনা-চিন্তা অনেক আগেই করেছি, মাননীয় পৌরমন্ত্রীও জানেন আমি সব জেলাকে এবং জেলা শাসকদের চিঠি দিয়েছি যে পৌরসভা উন্নয়নের জন্য যদি জমি লাগে তাহলে এখন বাজার দরের চার ভাগের এক ভাগ অর্থাৎ ২৫ শতাংশ মূল্যে জমি দেব যদি তাদের সুনির্দিষ্ট পরিকল্পনা থাকে। পৌরসভা এবং সব জেলাকে এক বছর আগেই জানিয়েছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** প্রাণী সম্পদ দপ্তরের যে বিষয় নিয়ে কিছু দিন আগে কাগজে বেরিয়েছিল যে তারা নিয়ম-নীতি লঙ্ঘন করেছে। সে ব্যাপারে আপনার কাছে কোনও খবর আছে কি না, সে সম্বন্ধে আপনার কি ভাবনা-চিন্তা? জায়গাটি কোথায়?

**ডঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আমি নির্দিষ্ট ভাবে লিখিত জবাব দিয়েছি, আমাদের কাছে কোনও খবর নেই। কোন জায়গা, কি ব্যাপার কোনও খবরই নেই।

## Starred Questions
## (To which Answers were laid on the table)

### এমপ্লয়মেন্ট অ্যাসুরেন্স স্কীম

***২৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৩) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে "এমপ্লয়মেন্ট অ্যাসুরেন্স স্কীম" এর জন্য কেন্দ্রীয় সরকার কি পরিমাণ অর্থ বরাদ্দ করেছিল; এবং

(খ) উক্ত বরাদ্দকৃত অর্থের মধ্যে কি পরিমাণ অর্থ রাজ্য সরকার খরচ করেছে (২৮-২-৯৯ পর্যন্ত)?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৭০ লক্ষ টাকা পশ্চিমবঙ্গের বিভিন্ন ব্লকের জন্য দিয়েছেন। ই. এ. এস. প্রকল্প চাহিদা ভিত্তিক, এজন্য নির্দিষ্ট কোনও বরাদ্দ নাই। স্কীমের নিয়মানুসারে কেন্দ্র যে পরিমাণ অর্থ দেন, তার এক চতুর্থাংশ রাজ্য সরকারকে দিতে হয়। সেজন্য ১৯৯৮-৯৯ সালে রাজ্য সরকার ই. এ. এস. প্রকল্পে মোট ২০৬৭.৫০ লক্ষ টাকা দিয়েছেন।

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত ই. এ. এস প্রকল্পে মোট ৭৯ কোটি ১৮ লক্ষ ২২ হাজার টাকা পঞ্চায়েতের মাধ্যমে ব্যয় হয়েছে। এই ব্যায়ের মধ্যে রাজ্যের তহবিল থেকে বরাদ্দকৃত অর্থ ও অন্তর্ভুক্ত আছে।

## হেরিটেজ বিল্ডিং

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৩) **শ্রী অধীররঞ্জন চৌধুরি :** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে হেরিটেজ বিল্ডিং-এর সংখ্যা কত; এবং

(খ) উক্ত বাড়িগুলির রক্ষণাবেক্ষণের জন্য কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সি. এম. ডি. এ. কর্তৃক প্রস্তুত এল. ইউ. ডি. সি. পি অনুযায়ী বৃহত্তর কলকাতা এলাকার এ পর্যন্ত ১৪৫টি বাড়কে হেরিটেজ বলে প্রজ্ঞাপিত করা হয়েছে। এ ছাড়া কলকাতার পুর এলাকার বি. বা. দী বাগ অঞ্চলের উত্তর দক্ষিণ ও পশ্চিমের সকল বাড়ি হেরিটেজ হিসেবে প্রজ্ঞাপিত হয়েছে।

এছাড়াও ১৯৯৮ সালের সেপ্টেম্বর মাসে নগর উন্নয়ন বিভাগ কর্তৃক গঠিত হেরিটেজ কমিটি শুধুমাত্র কলকাতার পুর এলাকার ৬৯৪টি বাড়ি হেরিটেজ বলে চিহ্নিত করেছ। নগর উন্নয়ন দপ্তর এবং কলকাতা পুরসভা নীতিগত ভাবে সেই সুপারিশ গ্রহণ করেছে।

(খ) উক্ত বাড়িগুলি রক্ষণাবেক্ষণের জন্য নগরোন্নয়ন বিভাগে প্রাপ্ত তথ্য অনুযায়ী কোনও অর্থ বরাদ্দ করা হয়নি।

## Destination West Bengal

***272.** (Admitted Question No. *833) **Shri Pankaj Banerjee : Will** the Minister-in-charge of the Commerce & Industries Department be

pleased to state—

(a) what was the monetary allocation to aboserve Destination West Bengal;

(b) how much money was acually spent; and

(c) what is the output of this session?

**Minister-in-charge of the Commerce & Industries Department :**

(a) No monetary allocation was made for Destination West Bengal, 1999—by the State Govt.

(b) W.B.I.D.C. has spent Rs. 43.00 lakhs on the event.

(c) On the basis of discussion in the session the State Govt. has set up six Task Forces under the Chairmanship of the Chief Secretary to look into various aspects of Industrialisation. The task Forces are expected to submit report soon.

### তেল অনুসন্ধান

*২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৪) **শ্রী তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বহুজাতিক সংস্থার দায়িত্বে এই রাজ্যে তেল অনুসন্ধানের কাজ নতুন করে শুরু করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত অনুসন্ধানে কোন সংস্থাকে দায়িত্ব দেওয়া হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত। এ বিষয়ে রাজ্য সরকারের কিছু জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## জওহর রোজগার যোজনা

*২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৭) **শ্রী রবীন মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় ১৯৯৭ সালের জানুয়ারি থেকে ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত জওহর রোজগার যোজনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল; এবং

(খ) উক্ত খাতে বরাদ্দকৃত সদ্ব্যবহার সার্টিফিকেট রাজ্য সরকারের নিকট যথাসময়ে জমা দেওয়া হয়েছে কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বরাদ্দকৃত টাকার পরিমাণ ১০৮৬.৬১ লক্ষ টাকা।

(খ) হ্যাঁ। দেওয়া হয়েছে। সদ্ব্যবহার সার্টিফিকেট আর্থিক বছরের ভিত্তিতে দেওয়াই নিয়ম। ১৯৯৭-৯৮ এর সার্টিফিকেট পাওয়া গিয়েছে।

## বস্তি উন্নয়ন

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৪) **শ্রী মহঃ ইয়াকুব ঃ** নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা এবং হাওড়ায় বস্তি উন্নয়নের জন্যে বর্তমানে কোথায় কোথায় কি কি কাজ চলছে এবং আর কি কি পরিকল্পনা আছে?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বস্তি উন্নয়নের জন্য বর্তমানে কলকাতার ১০৫, ১০৭, ১১৩, ও ১১৪ নম্বর ওয়ার্ডগুলিতে এবং হাওড়ার ২২, ৪৫, ৪৭, ৪৮, ৪৯ ও ৫০ ওয়ার্ডগুলিতে কাজ চলছে।

পানীয় জল সরবরাহের ব্যবস্থা, নর্দমা-নিকাশি, রাস্তা-ঘাট, স্যানিটারী পায়খানা ও গার্বেজ ভ্যাট প্রভৃতি উন্নয়নমূলক কাজ চলছে।

এছাড়া এম. এন. পি ও মেগাসিটি প্রকল্পের বস্তি উন্নয়নের শেষ পর্যায়ের কাজ কলকাতার ১০৩, ১০৪ ও ১২৮ নম্বর ওয়ার্ডগুলিতে চলছে। দশম অর্থ কমিশনের বস্তি উন্নয়ন খাতে এই দুই শহরে বস্তি উন্নয়নের কাজ চলছে।

বিশ্বব্যাঙ্কের ঋণে রূপায়িত পরিবার কল্যাণ প্রকল্প বা আই. পি. পি.-৮ (ইণ্ডিয়া পপুলেশন প্রজেক্ট-এইট) এর মাধ্যমে কলকাতা পৌরনিগম ও হাওড়া পৌর নিগম অঞ্চলে ৩.৩২ লক্ষ মা ও শিশুকে সংশ্লিষ্ট স্বাস্থ্য ও পরিবার কল্যাণ পরিসেবা প্রদান করা হয়েছে। এর মধ্যে কলকাতার ৪টি ওয়ার্ড (৫৩, ৬০, ৬১ ও ৬২) এবং হাওড়ার ৪১টি ওয়ার্ড (১-১৯, ২৪-৪২, ৪৪, ৪৫ ও ৪৬)এ যথাক্রমে ৩৫ হাজার ও ২.৯৭ লক্ষ জন পরিসেবিত হয়েছেন।

## কাটাহাদিয়াড়া ভূখণ্ড

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৪) **শ্রী সমর মুখার্জি ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদহ জেলায় ভূতনীদিয়াড়ার উত্তরে কাটাহাদিয়াড়া নামে একটি মূল ভূখণ্ড রয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত অঞ্চলের অবস্থান রাজ্য মানচিত্রে নেই কেন?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রতুয়া থানার অন্তর্গত নিম্ন চৌহদ্দি ভুক্ত এলাকা স্থানীয় ভাবে কাটাহা দিয়াড়া নামে পরিচিত, যদিও ঐ নামে কোনও গ্রাম, মৌজা বা অঞ্চল নেই।

## চৌহদ্দি ভুক্ত এলাকা

উত্তরে বিহার রাজ্য, দক্ষিণে কুশী নদী এবং ভূতনি দিয়াড়া পূর্বে কানিন্দ্রী নদী এবং পশ্চিমে গঙ্গা নদী।

(খ) কাটাহা দিয়াড়া নামে কোনও মৌজা, গ্রাম বা গ্রাম পঞ্চায়েত না থাকায় "কাটাহা দিয়াড়া" নামটি মানচিত্রে নাই। তবে স্থানীয় ভাবে যে এলাকা কাটাহা দিয়াড়া নামে পরিচিত, তাহা নহানন্দা টোলা এবং বিলাইমারী গ্রাম পঞ্চায়েত এলাকাধীন। উক্ত দুই গ্রাম পঞ্চায়েত এলাকা মৌজাগুলি হল যথাক্রমে (ক) কোতয়ালী নং ১০ (খ) উদয়পুর নং-৭ (গ) রামনগর নং-৯ (ঘ) বলরামপুর নং-১৬, (ঙ) দ্বিতীয় বালুপুর নং ৮, (চ) সম্বলপুর নং ১১ (ছ) বীজিৎপুর (অংশ) নং ১২ (জ) সাহানগর নং ৬, (ঝ) গদাই মহারাজপুর নং ০১ (ঞ) কমলপুর নং ০৩ (ট) মানিক নগর নং ০৪ (ঠ) ননগনপুর গোপালপুর (অংশ) নং ২২ (ড) বিষ্ণুপুর লক্ষ্মীপুর (অংশ) নং ২৪, থানা রতুয়া।

এই মৌজাগুলি যথা বিহিতভাবে থানা মানচিত্র এবং জেলা মানচিত্রে দেখানো আছে।

## ভূমি স্থায়ী সমিতি

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৪) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্লকে ব্লকে গঠিত ভূমি স্থায়ী সমিতির কাজ কি;

(খ) উক্ত সমিতি কি সরকারি নিয়ন্ত্রণাধীন; এবং

(গ) ঐ সমিতি কিভাবে ও কাদের নিয়ে গঠিত?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পঞ্চায়েত সমিতির বন ও ভূমি সংস্কার স্থায়ী সমিতির কাজ ভূমিসংস্কার কর্মসূচি রূপায়নে স্থানীয় স্তরে সরকারকে পরামর্শ দান। এই সমিতি ভূমি সংস্কার পরামর্শদাতা কমিটি হিসাবে বিভিন্ন কাজ করে থাকে।

(খ) না।

(গ) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩'র ১২৪ (১) ধারায় উল্লেখিত পঞ্চায়েত সমিতির বিভিন্ন স্থায়ী সমিতির অন্যতম বন ও ভূমি সংস্কার স্থায়ী সমিতি। অন্যান্য স্থায়ী সমিতি সমূহের ব্যয় বন ও ভূমি সংস্কার স্থায়ী সমিতিও উপরোক্ত আইনের ১২৪(২) ধারামতে নিম্নলিখিতদের দ্বারা গঠিত হয়।

(১) সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতির সভাপতি ও সহকারি সভাপতি পদাধিকার বলে;

(২) অন্যুন তিনজন ও অনধিক পাঁচজন ব্যক্তি, যাঁহারা পঞ্চায়েত সমিতির সদস্যগণ কর্তৃক তাঁহাদের নিজেদের মধ্য হইতে বিহিত প্রণালীতে নির্বাচিত হন,

(৩) রাজ্য সরকার যেরূপ উপযুক্ত মনে করিবে, রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত, সেরূপ সংখ্যক ব্যক্তি যাঁহারা রাজ্য সরকারের বা কোনও সংবিধিবদ্ধ সংস্থায় বা কোনও নিগমের আধিকারিক অথবা বিশিষ্ট জ্ঞান সম্পন্ন ব্যক্তি;

তবে ঐরূপ আধিকারিকগণ স্থায়ী সমিতির কর্ম্যাধ্যক্ষরূপে নির্বাচিত হইবার যোগ্য হন না এবং তাঁহাদের ভোটদানের কোনও অধিকার থাকে না।

বর্তমানে সংশ্লিষ্ট সমষ্টি ভূমি ও ভূমি সংস্কার আধিকারিক (BLLRO) এবং আঞ্চলিক বনাধিকারিক (Forest Rahfe Officer/Beast Officer এই দুই আধিকারিক কর্তৃক নিযুক্ত। তাছাড়া সমষ্টি উন্নয়ন আধিকারিক (BDO) ও এই স্থায়ী সমিতির সদস্য।

## হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন

*২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২২) শ্রী জটু লাহিড়ী ঃ পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্য সরকার হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে আর্থিক সাহায্য/ঋণ হিসাবে কত টাকা দিয়েছে (সালওয়ারী); এবং

(খ) উক্ত ঋণ/সাহায্যপ্রাপ্ত অর্থে কোন কোন প্রকল্প রূপায়িত হয়েছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ৭,৭৭,১৯,১৮১ টাকা, ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৮,৯৩,৩৯,০৪৫ টাকা সাহায্য দিয়েছে।

(খ) উক্ত সাহায্যপ্রাপ্ত অর্থে রূপায়িত গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির মধ্যে আছে (১৯৯৬-৯৭ সালে)—

(১) জলের পাইপ স্থাপন ঃ ৭টি রাস্তায়। তৎসহ পদ্মপুকুর এবং শ্রীরামপুর জলপ্রকল্পের পরিচালন ও রক্ষণাবেক্ষণ।

(২) পয়োনালী মেরামত ঃ ৬টি রাস্তায়।

(৩) আলোকপ্রদান ঃ ৬টি রাস্তায়। তৎসহ রক্ষণাবেক্ষণ।

(৪) সড়ক পুনর্নির্মাণ ঃ ৫টি রাস্তায়। তৎসহ বরো কমিটি কর্তৃক রাস্তা ও নর্দমা মেরামত।

(৫) ক্রীড়া ও সংস্কৃতি ঃ ডুমুরজলা ইণ্ডোর স্টেডিয়াম ও শরৎসদন নির্মাণ।

(৭) হটমিক্স ঃ বেলগাছিয়াতে হটমিক্স প্লান্ট নির্মাণ এবং বুলডোজার সংস্কার।

(৮) পরিকাঠামো উন্নয়ন ঃ ওয়ার্ড নং—৩, ৭, ১০, ১৫, ১৬, ১৯, ৩১, ৩৩, ৪১-

তে রাস্তা, ফুটপাথ জলসরবরাহ এবং পয়োনালীর উন্নয়ন।

**(১৯৯৭-৯৮ সালে)**

(১) জলের পাইপ স্থাপন ঃ ৩টি রাস্তায়। সি. আই. মেইনস সহ এবং পদ্মপুকুর ও শ্রীরামপুর জলপ্রকল্পের পরিচালন ও রক্ষণাবেক্ষণ।

(২) পয়েনালী মেরামত ঃ ৫টি রাস্তায়।

(৩) আলোক প্রদান ঃ ৬টি রাস্তায়। পরিচালন ও রক্ষণাবেক্ষণ সহ।

(৪) সড়ক পুনর্নির্মাণ ঃ ৮টি রাস্তায়।

(৫) হরগঞ্জ বাজার সংস্কার।

(৬) ক্রীড়া ও সংস্কৃতি ঃ ডুমুরজলা স্পোর্টস কমপ্লেক্স এবং শরৎ সদন নির্মাণ।

(৭) শিবপুর ও সালকিয়া বৈদ্যুতিক শবদাহ কেন্দ্রের পুনর্নির্মাণ ও মেরামত।

(৮) পঞ্চাননতলা রোড, দেশপ্রাণ শাসমল রোড এবং হলদত্ত রাই চামারিয়া রোডের উন্নয়ন।

(৯) পরিকাঠামো উন্নয়ন ঃ ওয়ার্ড নং—১, ১১, ২০, ২১, ২৩, ২৭, ২৮, ২৯, ৩৬, ৩৭, ৩৮, ৪২,রাস্তা, ফুটপাথ, জল সরবরাহ এবং নিকাশি ব্যবস্থার উন্নতি সাধন।

(১০) হাওড়া মর্গের আধুনিকীকরণ করা হয়েছে এবং তারা হাওড়ার জেলা শাসকের হাতে তুলে দেওয়া হয়েছে।

**(১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮-এ মিলিত কাজ)**

(১) সড়ক উন্নয়ন ঃ ১৭টি রাস্তায়।

(২) বড়ধরনের উন্নয়ন কার্য্য (এম. ডি. পি)—১৩টি রাস্তার উন্নয়ন।

(৩) প্রায় ৬৫০টি সারভিস প্রিভিকে ফ্লাশ টয়লেটে রূপান্তর।

**পৌরনিগম কর্মচারীদের অবসরকালীন ভাতা**

***২৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৭) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পৌরনিগমের কর্মচারীদের নতুন পে-কমিশনে পেনশন ও গ্র্যাচুইটিসহ অন্যান্য অবসরকালীন সুযোগ-সুবিধা রাজ্য সরকারি কর্মচারীদের মতো দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

[12-00 – 12-10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the fossowing subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Reported incident of train dacoity in Tista Torsha Express on 14.6.99 | : | Shri Deba Prasad Sarkar |
| ii) | Non-availability of any information regarding Premananda, an Indian soldier died in recent Indo-Pak conflict | : | Shri Ashok Kumar Deb |
| iii) | Death of one Shyamal Ghosh on 12.6.99 at Chakdah in Nadia | : | Shri Sobhan Deb Chattopadhyay |
| (iv) | Alleged disappearance of Shri Shankarlal Agarwal, an industrialist since 7.6.99 | : | Shri Tapas Banerjee |

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of reported incident of train dacoity in Tista Torsha Express on 14.6.99.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 29th June, 1999.

## PRESENTATION OF REPORT

### Presentation of the 35th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food and Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1998-99

**Shri Saugata Roy :** Chairman Sir, I beg to present the 35th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food and Supplies Food Processing & Horticulture and Fisheries, 1998-99 on Pre-Voting Budget Scrutiny on the Demands for grants of the Department of Food Processing & Horticulture, 1999-2000.

### Presentation of the Third Report of the Subject Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries, 1998-99

**Shri Nirmal Das :** Sir, with your permission I beg to present the Third Report of the Subject Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries (1998-99) on Pre-Voting Budget Scrutiny, 1999-2000.

### Presentation of the Eighth Report of the Subject Committee on Irrigation & Waterways and Water Investigation & Development, 1998-99

**Shri Chakradhar Maikap :** Sir, with your permission, I beg to present the Eighth Report of the Subject Committee on Irrigation & Waterways and Water Investigation & Development, 1998-99 on Pre-Voting Budget Scrutiny, 1999-2000.

### Presentation of the Fifth Report of the Subject Committee on Power, Commerce and Industries, Science and Technology and Non-Conventional Energy Sources, 1998-99

**Shri Rabin Deb :** Chairman Sir, I beg to present the Fifth Report of the Subject Committee on Power, Commerce and Industries, Science and Technologh and Non-Conventional Energy Sources, 1998-99 on Pre-Voting Budget Scrutiny, 1999-2000.

## LAYING OF RULES

### Amendments in the West Bengal Municipal (Building) Rules, 1996.

**Shri Ashoke Bhattacharjee :** Sir, I beg to lay the Amendments in the West Bengal Municipal (Building) Rules, 1996, published under Notification No. 99/MA/O/C-4/3R-6/95, dated the 4th March, 1999.

### The West Bengal Municipal (Finance and Accounting) Rules, 1999

**Shri Ashoke Bhattacharjee :** Sir, I beg to lay the West Bengal Municipal (Finance and Accounting) Rules, 1999, published under Notifiation No. 76/MA/O/C-4/1A-26/95, dated the 24th February, 1999.

### Amendments in the Calcutta Municipal Corporation Building Rules, 1999

**Shri Ashoke Bhattacharjee :** Sir, I beg to lay the Amendments in the Calcutta Municipal Corproation Building Rules, 1990, published under Notification No. 289/MA/O/C-5/CC/3R-4/94II, dated the 19th April, 1999.

### Three Amendments in the West Bengal Municipalities Conduct of Elections Rules, 1995

**Shri Ashoke Bhattacharjee :** I beg to lay the three amendments in the West Bengal Municipalities (Conduct of Elections) Rules, 1995, published under Notification Nos. 656/MA/O/C-4/3R-8/98; 182/MA/O/C-4/3R-8/98 and 251/MA/O/C-4/3R-8/98 on the 25th November, 1998; the 3rd April, 1999, and the 4th May, 1999 respectively.

## PREVILEGE MOTION

**Mr. Speaker :** Now, the Notice of Breach of Privilege against Shri Shyama Das Banerjee, Privilege given by the appeallant Shri Abu Ayes Mondal. I am to inform that Mr. Shyama Das Banerjee is unwell and he is not able to represent in the House today. But I do not find Mr. Mannan also here. New Mr. Sinha, who will inform us as to the day when he will come.

**শ্রী জ্ঞানসিং সোহনপাল :** স্যার আমি তো কানে কম শুনি তাই ঠিক শুনতে পাইনি। প্রিভিলেজ কিসের? কার প্রিভিলেজ?

**মিঃ স্পিকার :** ঠিক আছে ওঠা দরকার, করে দেব, কিন্তু এ ব্যাপারে আপনি কি সাবজেক্ট করছেন? suggest Are you suggesting that the matter be adjourned sine die? That this is to be adjourned sine die.

**Shri Gyan Singh Sohanpal :** I have not suggested.

**Mr. Speaker :** Then, What you are suggesting.

**Shri Gyan Singh Sohan Pal :** You have the power you can do it.

**Mr. Speaker :** But you, what did you do it? then what did they suggest?

**শ্রী জ্ঞানসিং সোহনপাল :** আমি স্যার জিজ্ঞাসা করেছিলাম প্রিভিলেজটা কিসের?

**Mr. Speaker :** I want Mr. Benerjee be present. কিসের না কিসের is taken up and be present here. Nothing more than that.

**Shri Gyan Singh Sohan Pal :** That is all right.

**Mr. Speaker :** I am not taking it for a pride.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, just for the sake of infórmation I wanted to know the privilege. প্রিভিলেজটা কিসের।

**Mr. Speaker :** I hae asked the copy to be served to Mr.

Banerjee. Mr. Abu Ayes Mondal served the copy to Mr. Banerjee I will serve the copy to Mr. Banerjee. Very well, Now, you have served the copy of Mr. Banerjee and Mr. Banerjee, your office should know what is it about. By the time, I can serve the copy of notice in your office. What is his difficulty?

**Shri Gyan Singh Sohan Pal :** It has not been present. I have not seen it.

**Noise**

**Mr. Speaker :** I have not received any. I will ask him to serve the fresh copy.

**Shri Gyan Singh Sohan Pal :** I have not seen it. I have just wanted to know.

**Noise**

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohan Pal, if you want to discuss this matter, discuss again, there is no problem with me.

**Shri Gyan Singh Sohan Pal :** It is just for the sake of information.

**Mr. Speaker :** I can inform also. Please, please. I can inform also for your information. There is no problem with me. I had asked Mr. Mondal to serve a copy of this notice to Mr. Banerjee. Our principle is in certain accusation made against a member we like it to be made in presence of the member. That is a principle we will follow. The member who is not or who are not present that day, he is not present to day. I only want to know on what day he wil be present. Nothing more than that.

**শ্রী জ্ঞানসিং সোহনপাল :** সেটার উত্তর তো ওঁরা দিয়েছে।

**Mr. Speaker :** I know কখন জানাবেন? privilege.

**Noise**

**মিঃ স্পিকার ঃ** কখন জানাবেন? প্রিভিলেজটা কি বলব? If you want to discuss it then discuss it. There is no problem in that.

**Noise**

**মিঃ স্পিকার ঃ** একশবার বলবেন। He wants it to be discussed. এটা ডিসকাশ করব? সেটা চান?

**Noise**

**(Voice : আগে মেম্বার আসুন।)**

**Mr. Speaker :** Very will, Then when you will take it up. You let me know the time and the date in the course of the day. Very will. Now mention.

## MENTION CASES

[12-10 – 12-20 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আার ফল তা বিধানসভা কেন্দ্রের মল্লিকপুর অঞ্চলে আমেদপুর থেকে মামুদপুর পর্যন্ত একটা খাল গিয়েছে। সেই খালের উপর কুঠারি মহাদেবপুর মৌজায় একটা ভগ্ন কাঠের ব্রিজ আছে। সেই ব্রিজ দিয়ে রোজ হাজার হাজার মানুষ চলাফেরা করে। দীর্ঘদিন ধরে ইরিগেশন দপ্তরকে জানানো সত্ত্বেও তাঁরা কোনওরকম ব্যবস্থা নেননি। পাশেই কুঠারি প্রাথমিক বিদ্যালয়। সেই স্কুলের ছাত্র-ছাত্রীরা ঐ ব্রিজ দিয়ে যাতায়াত করে। যেকোনও সময় দুর্ঘটনা ঘটে যেতে পারে। একটা বিপদজ্জনক অবস্থার মধ্যে ঐ ব্রিজটা রয়েছে। দুর্ঘটনার ভয়ে কুঠারি প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকরা ঐ স্কুলটা বন্ধ করে দিয়েছেন। আজ ২২ বছর ধরে অনেক কিছুই তো বন্ধ হয়েছে। স্কুলও না হয় ২-৪টে বন্ধ হবে। আর শিক্ষার যে অবস্থা করেছেন তা বলার নয়। মল্লিকপুর-আমেদপুর রাস্তায় ২৫টি গ্রামের সুবিধার্থে এবং প্রাথমিক স্কুলের ছাত্র-ছাত্রীদের আকস্মিক দুর্ঘটনার হাত থেকে বাঁচাতে যুদ্ধকালীন ভিত্তিতে ঐ ব্রিজটির মেরামতের দাবি জানাচ্ছি যাতে খুব তাড়াতাড়ি এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বিভাগীয়

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মানুষ বিভিন্ন ভাবে রেগে আক্রান্ত হওয়ার পরে যদি দেখা যায় যে তার সি. টি. স্ক্যান করার দরকার, তাহলে দেখা যায় যে পশ্চিমবঙ্গে একটা জায়গাই আছে যেখানে সি. টি. স্ক্যান হয় সেটা হল পি. জি. হাসপাতালের পাশে বাঙ্গুর ইন্সটিটিউট। কিন্তু সেখানে স্ক্যান করতে গিয়ে যদি দেখা যায় যে মেশিন খারাপ হয়ে গেছে তাহলে সি. টি. স্ক্যান করা যাবে না। বার বার প্রোপোজাল দেওয়া সত্ত্বেও মেডিক্যাল কলেজ থেকে শুরু করে অনেক স্টেট হাসপাতালেও সি. টি. স্ক্যান করার ব্যবস্থা করা হয়নি। ২২-২৩ বছরে আপনাদের সরকার কিছু করতে পারেননি। আমরা বহুবার দাবি জানিয়েছি যে, মেডিক্যাল কলেজে সি. টি. স্ক্যান চালু হওয়ার সম্ভাবনা আছে, সেখানে সব কিছু আছে। কিন্তু তা সত্ত্বেও সরকার পক্ষ থেকে কিছু চেষ্টা করা হচ্ছে না। ফলে গরিব মানুষ সি. টি. স্ক্যান করতে পারবে না, আর নার্সিং হোমে সি. টি. স্ক্যান করতে গেলে অনেক টাকার দরকার হয়। অবিলম্বে যাতে মেডিক্যাল কলেজে সি. টি. স্ক্যানের ব্যবস্থা করা হয় তার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Gaulan Lepcha :** Hon'ble Speaker Sir, I would like to draw the atention of the Minister-in-Charge of the School Education Department in connection with the detail, proposals for appointment of Headmasters, Headmistress and teachers in Government High Schools within the jurisdiction of DGHC have already been sent to concerned department from the Education Department of DGHC. These Government High Schools have been ?transferred to DGHC but appointment of the said posts have taken nearly 15 years but nothing is forthcoming. This is definitely telling heavily upon the future of the students reading in those schools in the hill areas. I humbly request the Hon'ble Minister to kindly hold interview for the appointment of those posts through the Public Service Commission taking into consideration the knowledge of Nepali, both written and spoken as a special criteria. If at all such proposal is not foothcoming in the near future, necessary special permission may be granted to the department of Education of DGHC to appoint Headmasters, Headmistress and teachers on ad-hoc basis so that the students reading in those schools may not suffer. Kindly treat this as utmost importance. Thanking you.

**শ্রী মইনুল হক ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ

বিষয় উল্লেখ করছি। আমার বিধানসভা এলাকার ধূলিয়ান—মহেশপুর অঞ্চলের গঙ্গা ভাঙন প্রতিরোধের কাজ ১৯৯৮ সালের মধ্যে শেষ করার কথা ছিল। আজ ১৯৯৯ সলের জুন মাসের ১৭ তারিখ, আজ পর্যন্ত সে কাজ ডিপার্টমেন্ট করবে, না জেলা পরিষদ করবে, তাই ঠিক হলনা। গত তিন মাস ধরে ঐ কাজ নিয়ে নাটক হচ্ছে। বিগত মার্চ মাসের ১৫ তারিখ জেলা পরিষদ করবে, এই সিদ্ধান্ত নেবার পরে যেখানে ধূলিয়ানে ৫০০০ বোল্ডার এবং মহেশপুরে ১২০০০ বোল্ডার ফেলা প্রয়োজন ছিল সেখানে আজ জুন মাসের ১৭ তারিখ পর্যন্ত মাত্র ২০% মাল ফেলা হয়েছে। এই অবস্থায় ঐ এলাকার মানুষরা আতঙ্কিত হয়ে পড়েছে। ঐ কাজ এখনই যদি না করা হয় তাহলে শীঘ্রই সমস্ত এলাকা বিচ্ছিন্ন হয়ে যাবে এবং আমাদের এক ভয়াবহ পরিস্থিতির সম্মুখীন হতে হবে। তাই আজকে আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রী এবং যে সমস্ত অফিসাররা ঐ কাজের সঙ্গে যুক্ত আছেন তাঁদের জানাতে চাই যে, এই জুন মাসের মধ্যে যদি কাজ শেষ না করা হয় তাহলে ভাঙনের সাথে সাথে মানুষের ক্ষোভ বিক্ষোভে পরিণত হবে।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং ভারত সরকারের প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৫৯ সালে 'নেহেরু—ফিরোজ খা নুন চুক্তি, ১৯৭৪ সালে ইন্দিরা—মুজিব চুক্তি এবং পরবর্তীকালে নরসীমা রাও—খালেদা চুক্তির মধ্যে ভারত সরকার এবং বাংলাদেশ সরকারের মধ্যে ভারত-বাংলাদেশ ছিটমহলগুলি বিনিময় করবার কথা ছিল। কিন্তু যুগের পর যুগ চলে যাচ্ছে, দিনের পর দিন চলে যাচ্ছে চুক্তি অনুযায়ী ভারত বাংলাদেশের মধ্যে ছিটমহল বিনিময় কার্যকর হচ্ছেনা। ভারত বাংলাদেশের মধ্যে বাস চলাচল শুরু হতে যাচ্ছে। দু দেশের মধ্যে শান্তি—মৈত্রীর নানা রকম চুক্তি হচ্ছে, কিন্তু ছিট-মহল বিনিময় আর হচ্ছেনা। স্বাধীনতার পরে ৫০ বছর চলে গেল, ছিটমহলগুলিতে যে হাজার হাজার মানুষরা বসবাস করেন তাঁরা নাগরিক অধিকার পায়নি, ভোটের অধিকার পায়নি, শিক্ষার অধিকার পায়নি, চিকিৎসার অধিকার পায়নি। আমাদের কেন্দ্রীয় সরকার ছিট-মহল বিনিময় করার ক্ষেত্রে যত্নবান নয়, দায়িত্ববান নয়। এই পরিস্থিতিতে কোচবিহার এবং জলপাইগুড়ি জেলার হাজার হাজার মানুষ যুগ যুগ ধরে বঞ্চনার শিকার হচ্ছে। ছিট-মহলগুলিতে জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। এই বিধানসভার মাধ্যমে অবিলম্বে আমি ছিট-মহল বিনিময় চুক্তি কার্যকর করার জন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Shanta Chhetri :** Hon'ble Deputy Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Minister of Judicial Department that, ever since the day of inauguration of the Darjeeling District Con-

sumer Redressal Forum not for a single day the Chairman held a sitting of the forum. Due to non-functioning of the fourm at Darjeeling the local people of the Darjeeling have completely lost their faith in the forum which is evident from the fact that nowadays hardly any case is being filed at the forum by the local people for redressal of their grievances. Under the above circumstances, I would like to request the Hon'ble Minister to kindly look into the matter and do the needful so that the Darjeeling Consumer Redressal Forum may start functioning in the desired manner. Thank you.

[12-20 – 12-30 p.m.]

**শ্রীমতী মিনিল হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাদ্যমে সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং রাষ্ট্রমন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। চাকদহ বিধানসভার অন্তর্গত কল্যাণী চরসরাটি গ্রামে ইতিমধ্যে গঙ্গার ভাঙ্গন গুরুতর রূপ নিয়েছে। চরসরাটি গ্রামে ২০০ থেকে ২৫০ পরিবারকে পার্শ্ববর্তী কাঁঠালতলা, তালতলায় স্থানান্তরিত করতে হয়েছে। সবচেয়ে ভয়ঙ্কর ব্যাপার, ৪/৫টি গ্রামের মধ্যে যে চরসরাটি কেন্দ্রীয় উচ্চ বিদ্যালয় আছে যার ছাত্র-ছাত্রীর সংখ্যা ১৮০০ সেই বিদ্যালয়ের ২০০ গজের মধ্যে গঙ্গার ভাঙন পৌঁছে গেছে। এটা একটা ভয়াবহ ব্যাপার। ছাত্র-ছাত্রীদের জীবন বিপন্ন হওয়ার মুখে। ইতিমধ্যে সরকারি তরফ থেকে ৪ কোটি টাকা নানা-খেপে বরাদ্দ করা হয়েছে। কিন্তু স্থানীয় কনট্রাক্টর এবং ইঞ্জিনিয়ার ও অফিসারদের একাংশের অসাধুতার জন্য ঠিক-ঠিকমতো গঙ্গার ভাঙন রোধ করা যাচ্ছে না। সঠিকভাবে বোল্ডার ফেলা হচ্ছে না। এবং যেখানে ৩৪০০/৩৬০০ খাঁচা ফেলার কথা, সেখানে ১২০০/১৪০০ খাঁচা ফেলে বিলের পেমেন্ট পেয়ে যাচ্ছে। স্থানীয় পঞ্চায়েত এবং বেনিফিসিয়ারী কমিটিকে না জানিয়ে তারা ইচ্ছামতো কাজ করছে। আমি তাই দাবি করছি, অবিলম্বে বেনিফিসিয়ারী কমিটির সঙ্গে বসে এই ভাঙন রোধের উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক এবং নির্দিষ্ট সময়ে তাদের পাওনা মিটিয়ে দিয়ে কাজটা যাতে সম্পূর্ণ করা হয় সেই ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী তাপস ব্যানার্জি :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পরশুদিন পুলিশ বাজেট ছিল। সেদিন মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পশ্চিমবঙ্গ ভালভাবে চলছে, মানবাধিকার কমিশন যেসব সুপারিশ করছেন তা পশ্চিমবঙ্গে ঠিক-ঠিক মানা হচ্ছে। আমি রেফারেন্স হিসাবে উল্লেখ করতে চাই একটি ঘটনা। কাটোয়া থানার একজন ও. সি ছিলেন। তিনি ওখানে থাকাকালীন একটা ঘটনা ঘটাবেন। একজন

বয়স্কা ভদ্রমহিলাকে বেধড়ক মারলেন। তার বিরুদ্ধে মানবাধিকার কমিশন একটি রিপোর্ট দিয়েছেন ১লা জুলাই, ১৯৯৮ সালে। আমি সেটা পড়ছি। The Sub-inspector, Atul Chatterjee, O.C., Katwa P.S. should be prosecuted for his criminal acts including the assaults on the mother of the complainant and the damage to the house and the property of Gobinda Sarkar. এবং নট-ওনলি দ্যাট তার বিরুদ্ধে কাটোয়া সি. জি. এম, পি. এস কেস নম্বর ৯৯/৯৭, ডেটেড—১২.৯.৯৭, আণ্ডার সেকশন ১৪৭, ১৪৮, ১৪৯, ৪৪৮, ৪৫৪, ৩২৬, ৩০৭, ৩৫৪, ৪৩৬ ধারায় নন-বেলেবেল অফেন্স দেয়। এইসব মামলা তার বিরুদ্ধে আছে। ডিপার্টমেন্ট এনকোয়ারী করে বলেছে তার মামলা চালু রাখতে হবে এবং তাকে পোস্টিং দেওয়া চলবে না। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, সেই অফিসারটি এখন কুলটি থানার ও. সি হয়ে বহাল তবিয়াতে বসে আছেন। মানবাধিকার কমিশনে তার বিরুদ্ধে রিপোর্ট আছে এবং কাটোয়া সি. জে. এম কোর্টে নন-বেলেবেল অফেন্স আছে। এইসব থাকা সত্বেও ঐ ও. সি এখন কুলটি থানার ও. সি হয়ে বসে আছেন। এর ফলে দেশে কি আইন থাকবে? মানুষ আর পুলিশকে মানবে কি? আমি তাই আপনার মাধ্যমে হোম মিনিস্টারের কাছে আবেদন করছি, অবিলম্বে ঐ পদ থেকে ও. সি.কে বরখাস্ত করতে হবে।

**শ্রী মনোরঞ্জন পাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, গত পঞ্চায়েত নির্বাচনের পর থেকেই বি. জে. পি. এবং তৃণমূলে আশ্রয় নেওয়া সমাজবিরোধীরা আমাদের বাঁকুড়াজেলার জয়পুর, বিষ্ণুপুর, কোতুলপুর থানায় এলাকায় লাগাতারভাবে খুন-খারাপি, লুঠ-তরাজ চালিয়ে যাচ্ছে। গত ১৪.৬ তারিখে বিষ্ণুপুর থানার অন্তর্গত ঝর্নাগোড়া গ্রামে সন্ত্রাস চালিয়ে তারা নিরীহ ক্ষেতমজুর গয়ারাম সর্দারকে খুন করে। এলাকার লোকরা যখন এইসব ঘটনা প্রতিরোধ করতে আসছে তখন দেখা যাচ্ছে যে পুলিশ তাদেরই গ্রেপ্তার করছে। বিষয়টিকে গুরুত্ব দিয়ে বিবেচনা করে দেখার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি এবং অবিলম্বে ঐ সমস্ত সমাজবিরোধীদের গ্রেপ্তার করার জন্য ব্যবস্থা গ্রহণ করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পর্যটন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ট্যুরিজম ডিপার্টমেন্ট থেকে ভাগীরথীর বক্ষে একটি প্যাকেজ ট্যুর ঘোষণা করা হয়েছে জিয়াগঞ্জ থেকে কলকাতা পর্যন্ত। সেই প্যাকেজ ট্যুরে কাটোয়াকে বাদ দেওয়া হয়েছে। স্যার, আপনি জানেন, কাটোয়া একটি ঐতিহাসিক টাউন এবং বৈষ্ণব তীর্থক্ষেত্র। কাটোয়াতে থাকারও প্রচুর ব্যবস্থা আছে। আমি তাই ঐ প্যাকেজ ট্যুরে কাটোয়াকে

অন্তর্ভুক্ত করার দাবি জানাচ্ছি।

**শ্রী অঙ্গদ বাউরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, আমাদের বাঁকুড়া জেলা প্রচণ্ড খরার মধ্যে দিন কাটিয়েছে। গত ফেব্রুয়ারি থেকে মে পর্যন্ত অনেক জায়গায় পানীয় জলও পাওয়া যায়নি। মাননীয় মন্ত্রী মহাশয় এ নিয়ে বাঁকুড়াতে গিয়ে মিটিংও করেছেন। সেখানে প্রতি বছর পানীয় জলের জন্য প্রচুর টাকা খরচ করে টিউবওয়েল বসানো হয় কিন্তু ২৫৯/৩০০ ফুট নিচে থেকেও জল পাওয়া যায়না। এই অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রস্তাব, সেখানে দামোদরে যে জলের উৎস আছে তাকে কাজে লাগিয়ে মেজিয়া, শালতোড়া, তিলুড়িতে পাইপ লাইন করে ওয়াটার সাপ্লাই করার ব্যবস্থা করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের শিক্ষামন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে ৮৪/৮৫ সাল থেকে কমপিউটার Literacy and Studies in Schools যাকে এক কথায় বলে ক্লাস সেটা শুরু হয়েছে। কিন্তু সরকার গুরুত্ব দিয়ে এটা করছেন না। যেখানে সি. বি. এস. সি বা আই. সি. এস. সি. বোর্ড আছে সেই সমস্ত স্কুলে ক্লাস টু থেকে তারা কমপিউটার শেখাচ্ছে। একটা শ্রেণীর মানুষ যাদের হাতে পয়সা বেশি আছে, যারা বেশি পয়সা খরচ করে ছেলেমেয়েদের পড়াতে পারে তারা সেখানে কমপিউটার শিখছে ক্লাস টু থেকে।

**মিঃ ডেপটি স্পিকার ঃ** মিঃ চট্টোপাধ্যায়, আজকে শিক্ষা বাজেট নিয়ে আলোচনা আছে, সেই সময় এটা বলবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি মেনশন দিয়েছি এই কারণে যে এতে আরও বেশি গুরুত্ব সরকারের দেওয়া দরকার। কারণ, আজকাল জীবনের সর্বক্ষেত্রে কমপিউটার এসে, গিয়েছে। যারা বাংলা মিডিয়ামে পড়ে তাদের তো কমপিউটার শেখার সুযোগ নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, এটা শিক্ষা বাজেটের সময় বলবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমার সময় কম, এটা বলতেই তো ১০ মিনিট লেগে যাবে। কাজেউ আমি এটা আগে বলে নিতে চাইছি। আমি চাইছি সরকার এতে গুরুত্ব দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না, না, এটা মেনশনে হয়না।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে রাখতে চাই। বাংলাদেশের সঙ্গে আমাদের মৈত্রির সম্পর্ক দৃঢ়ভাবে গড়ে উঠেছে।

[12-30 – 12-40 p.m.]

এবং ভারত-বাংলাদেশের মধ্যে যে বাস চলাচল করবে তা চালু করার উদ্যোগ ইতিপূর্বে শুরু হয়েছে। কিন্তু আগামীকাল এই ভারত-বাংলা দেশের মধ্যে যে বাস চালচল তার যাত্রার সূচনা হচ্ছে। এই বাস যাত্রার সূচনায় আমরা দেখছি যে তার জন্য এখান থেকে এই সরকারের পক্ষ থেকে তালিকা পাঠানো হয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে, ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছি যে মন্ত্রীরা যাচ্ছেন, এই রাজ্যের অনেক প্রতিনিধিরা যাচ্ছেন। তেমনি শিল্পী, সাহিত্যিক, বুদ্ধিজীবী যারা তাদেরও নামের তালিকা পাঠানো হয়েছিল যেমন বসন্ত চৌধুরি, অজয় চক্রবর্ত্তী, কবি, সাহিত্যিক, লেখক সুনীল গঙ্গোপাধ্যায়ের নামও পাঠানো হয়েছিল। প্রখ্যাত সাহিত্যিক সুনীল গঙ্গোপাধ্যায়ের নাম একজন কেন্দ্রীয় আমলা কেটে দিয়েছেন, বাদ দিয়ে দিয়েছেন। এই রাজ্য সরকারের প্রতিনিধিরা তাদের কাছে জিজ্ঞাসা করেছিলেন যে, তাকে কি আপনারা চেনেন? সুনীল গঙ্গোপাধ্যায় ধর্মনিরপেক্ষতার উপরে লাগাতার অনেক লেখা লিখেছেন। গত ৩ বছর ধরে তিনি গঙ্গা ভাঙ্গনের উপরে লিপি তৈরি করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের নক্কারজনক ভূমিকা সম্পর্কে আমি একটা কবিতার কয়েকটি লাইন এখানে উল্লেখ করতে চাই।

এতগুলো শতাব্দী গড়িয়ে গেল
মানুষ তবু
ছেলে মানুষ থেকে গেল
কিছুতেই বড় হতে চায়না

এখনো বুঝলো না যে
আকাশ শব্দটার মানে
চট্টগ্রাম কিম্বা বাঁকুড়া জেলার
আকাশ নয়

মানুষ শব্দটাতে কোনো কাঁটা তারের
বেড়া নেই

ঈশ্বর নামে কোনো বড়বাবু এই

বিশ্ব সংসার চালাচ্ছেন না

কিছু কিছু মানুষ আমাদের সাবালক
করার জন্য মাথা খুঁড়ে গেলে
তাদের বড়বড় ছবি ঝোলানো হয়
আসলে গ্রাহ্য করেনা কেউ

আয় কানাই আয় কামাল
তোরা আয়
পৃথিবী ভর্ত্তি বুড়ো খোকাদের
পাগলামী দেখে

আমরা একটা গাছ তলায়
দাঁড়িয়ে হাসাহাসি করি

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুনীল গঙ্গোপাধ্যায় সম্পর্কে এই যে কটাক্ষ করা হয়েছে, কেন্দ্রীয় সরকার এবং বি. জে. পি সরকার সুনীল গঙ্গোপাধ্যায়ের নাম বাদ দিয়ে যে অন্যায় করেছেন, এটা নিন্দনীয়। আমরা এর নিন্দা করছি এবং এর প্রতিকার দাবি করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ত্রাণ মন্ত্রী, আমাদের অর্থ মন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদায় গঙ্গার ভাঙ্গন আবার শুরু হয়েছে। আবার মালদা বন্যার মুখে আসছে। গতবার বন্যা চলে গেল, আবার বন্যা আসছে। কিন্তু এইচ, বি গ্রান্টের টাকা মালদা জেলায় এখনও ডিস্ট্রিবিউট হয়নি। একেই ৭৫ পারসেন্ট টাকা যেটা পৌছায় তার মধ্যে ২৫ পারসেন্ট পৌছায় সাধারণ মানুষের কাছে। ২৫ পারসেন্ট সি. পি. এম পার্টির বামফ্রন্ট সরকারের পকেটে গেছে, আর ২৫ পারসেন্ট আমলাদের মধ্যে ডিস্ট্রিবিউট হয়েছে। মালদা জেলায় গরিব মানুষের জন্য এইচ. বি গ্রান্ট, গরিব মানুষের ঘর তৈরির টাকা হরির লুঠ হয়েছে। পঞ্চায়েত প্রধান টাকা তুলে নিয়েছে। ১০ লক্ষ টাকা ডিস্ট্রিবিউট করেছে, ২০ লক্ষ টাকা ডিস্ট্রিবিউট করেনি। আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে উচ্চ পর্যায়ে তদন্তের দাবি করছি। কারণ ইংলিশ বাজার মিউনিসিপ্যালিটির ২৫টি ওয়ার্ডে এই টাকা ডিস্ট্রিবিউট হয়নি, চানমুনি ওয়ার্ডেও কোনও টাকা ডিস্ট্রিবিউট হয়নি। গরিব মানুষের টাকা নিয়ে বামফ্রন্ট সরকার পার্টি ফাণ্ড করবেন, পার্টি ফাণ্ডের রাজনীতি করবেন, আমি এর তীব্র নিন্দা করছি। আমি তাই আপনার মাধ্যমে মাননীয়

সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এর তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী ভক্তরাম পান ঃ** (অনুপস্থিত)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** (অনুপস্থিত)

**শ্রী মুজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে লালবাগ ঐতিহাসিক শহর। সেখানে বামফ্রন্ট সরকার ট্যুরিজম ডেভেলপমেন্টের জন্য একটা পরিকল্পনা নিয়েছে। সেখানে ৩টি বি. এস. এফ-এর ব্যাটেলিয়ান আছে। অথচ সেখানে বিদ্যুতের অবস্থা খুবই খারাপ। এত খারাপ যে, সেখানে প্রদীপের চেয়েও মিটমিট করে জ্বলে বাতি। তারজন্য মানুষ কষ্টের মধ্যে রয়েছে। তারজন্য সেখানে অবিলম্বে সাব-স্টেশন তৈরি করা হোক। ইতিমধ্যে পাঁচ বছর অতিক্রান্ত; পাঁচ বছর আগে সেখানে সাব-স্টেশন তৈরি করবার কথা হয়েছিল, তারজন্য জায়গাও দেখা হয়েছিল, কিন্তু সরকারি ফাইল পাঁচ বছর ধরে নড়লো না। তারজন্য আজও সেখানে সাব-স্টেশন তৈরি হয়নি। অবিলম্বে সেখানে সাব-স্টেশন বানিয়ে জনগণের দুর্দশা দূর করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে দাবি করছি, মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু ভারত-বাংলাদেশ, কলকাতা—ঢাকা বাস উদ্বোধন অনুষ্ঠান থেকে নিজেকে প্রত্যাহার করে নিন। এমনিতেই এই বাস উদ্বোধন নিয়ে অনেক জল ঘোলা হয়েছে। যখন দিল্লি-লাহোর বাসযাত্রা হয়েছিল তাতে শুধু প্রধানমন্ত্রীই যাননি, ভারতবর্ষের বহু বিশিষ্ট ব্যক্তি—কপিল দেব, দেবানন্দ, যাভেদ আকতার থেকে শুরু করে সবাই গিয়েছিলেন। এখানে ভারত-বাংলাদেশ বাসযাত্রায় রাজ্য সরকার মাত্র চারজনের নাম পাঠিয়েছিলেন কেন্দ্রের কাছে; তাঁরা হলেন সর্বশ্রী অম্লান দত্ত, বসন্ত চৌধুরি, সুনীল গাঙ্গুলি এবং অজয় চক্রবর্তী। এবং মাননীয় মুখ্যমন্ত্রী শেষ মুহূর্তে বললেন যে, তিনি বনগাঁয় যাবেন না, সেখানে থাকতে পারবেন না, তাই প্লেনে ঢাকা যাবেন। প্রধানমন্ত্রীও প্লেনে করে সেখানে পৌঁছাচ্ছেন। এসব শুনে মমতা ব্যানার্জিও বলেছেন—'সবাই যদি প্লেনে চেপে যান তাহলে আমিও বাসে করে যাচ্ছি না। সুনীল গাঙ্গুলি, তিনি আমাদের অত্যন্ত প্রিয় কবি এবং ঔপন্যাসিক, কিন্তু কেন্দ্র তাঁর নাম কেটে দিয়েছেন। এরপর তো এই যাত্রা উদ্বোধনের কোনও তাৎপর্যই থাকতে পারে না। মুখ্যমন্ত্রী এবং প্রধানমন্ত্রী উভয়েই যদি প্লেনে করে সেখানে যান তাহলে এই উদ্বোধন অনুষ্ঠান করে লাভ কি? যেহেতু সুনীল গঙ্গোপাধ্যায়ের নাম কেটে দেওয়া হয়েছে এবং মুখ্যমন্ত্রী বাসে না গিয়ে

প্লেনে করে যাওয়া স্থির করেছেন, তারজন্য এই বাসযাত্রা অনুষ্ঠান থেকে নিজেকে প্রত্যাহার করে নিন।

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আন অথরাইজ অকুপেশন অফ পি. ডব্লু. ডি. ল্যাণ্ড সম্পর্কিত ব্যাপারে আমি পূর্ত, পরিবহণ এবং স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। খেঁজুরী থানার হেঁড়িয়া থেকে খেঁজুরী ও বোগা পর্যন্ত রাস্তা পূর্ত বিভাগ মেরামত করতে গিয়ে অসুবিধার মধ্যে পড়েছে, কারণ সেখানে পাকা রাস্তার দুই পাশে চালাঘারের চাল রাস্তা পর্যন্ত বাড়িয়ে দেবার জন্য যান-বাহনের চলাচলে অসুবিধা হচ্ছে। তাছাড়া ব্যবসায়ীরা সেখানে ইট-বালি-কাঠ রাস্তার উপর রাখছে এবং পঞ্চায়েতও সেখানে রাস্তার উপর মোরাম ইত্যাদি এনে রেখেছে। এরফলে সেখানে গাড়ি চলতে পারছে না। সেখানে জেলা পরিষদ রাস্তার পাশে নয়নজলি লিজ-ভিত্তিতে মানুষকে দিয়ে দিয়েছে। যারা সেগুলো লিজ নিয়েছে তারা সেখানে বাঁধ দিয়েছে, ফলে জল বেরিয়ে যেতে পারছে না। সংশ্লিষ্ট দপ্তরগুলোকে এদিকে দ্রুত দৃষ্টি দেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি, কিছুদিন আগে আমাদের আর একটি প্রতিবেশি দেশ পাকিস্তানের সঙ্গে যোগাযোগ সাধন করা হয়েছিল লাহোর বাসযাত্রার মাধ্যমে। তাতে স্বয়ং প্রধানমন্ত্রী উক্ত বাসযাত্রায় অংশ গ্রহণ করেছিলেন এবং বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধি, সাংস্কৃতিক ও ক্রীড়া জগতের মানুষজন তাতে যুক্ত হয়েছিলেন। ঐ বাসযাত্রাকে দুই দেশের মধ্যে বন্ধুত্বের নিদর্শন হিসাবে তুলে ধরা হয়েছিল। কেন জানিনা স্বাধীনতার পর থেকে দেখছি পশ্চিমবাংলার ব্যাপারে কেন্দ্রের কিছু কিছু লোকের অবজ্ঞা এবং উপেক্ষার ভাব। ঢাকা-কলকাতা বাস চালুর দাবি বহু দিনের, উভয় বাংলার মানুষ চাইছে। এই দীর্ঘ দিনের দাবি যখন মেনে নিয়ে পুরণ করার চেষ্টা হচ্ছে তখন দেখতে পাচ্ছি গুরুত্ব কম দেওয়া হচ্ছে। প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে মুখ্যমন্ত্রী পর্যন্ত প্লেনে চলে যাচ্ছেন। বাসযাত্রায় যে শিল্পীর নাম দেওয়া হয়েছিল সেটাকে কাটছাঁট করা হচ্ছে। পশ্চিমবাংলাকে উপেক্ষা করার মানসিকতা নিয়ে, অবজ্ঞা করার মানসিকতা নিয়ে বাস চালু করা হচ্ছে। কিছু দিন আগে বাংলাদেশ থেকে যে বাস এসেছিল তারা যথেষ্ট গুরুত্ব এবং সম্মন দিয়েছিল। ভারত সরকারের এই মনোভাবের প্রতি আমি প্রতিবাদ জানাচ্ছি। কেন্দ্রীয় সরকারের প্রতি প্রতিবাদ জানিয়ে এই বাস যাত্রায় অংশগ্রহণ না করা উচিত বলে আমি মনে করি। সৌগতবাবু এটা ঠিকই বলেছেন। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী হাউসকে জানান কি করবেন।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আপনি জানেন উত্তরবঙ্গের বৃহৎ শিল্প হচ্ছে চা শিল্প শ্রমিক কর্মচারীদের মেধ্যে বেশ কয়েক বছর ধরে যে বাইপার্টাইট এবং ট্রাইপার্টাইট সেটেলমেন্ট হয়েছে সেই সেটেলমেন্ট অনুযায়ী শ্রমিক কমচারিরা কিছু পাচ্ছে না। আলো বিদ্যুৎ জল সরবরাহ হাউসিং ফেসিলিটি মেডিক্যাল ফেসিলিটি তাদের যে দেওয়ার কথা মিনিমাম ওয়েজেস যে দেওয়ার কথা বাইপার্টাইট এবং ট্রাইপার্টাইট চুক্তি অনুযায়ী সেটা ভঙ্গ করে শ্রমিক কর্মচারীদের নানা ভাবে নির্যাতন করা হচ্ছে, শোষণ করা হচ্ছে। আজকে মুল্যবৃদ্ধি চরম আকার ধারণ করেছে। স্বাধীনতার পর থেকে প্রায় ৫ হাজার কোটি টাকার বিদেশি মুদ্রা এই শিল্পের মাধ্যমে এসেছে। শ্রমিক কর্মচারীরা তাদের বঞ্চনার ব্যাপারে নানা সময় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছে মালিক পক্ষের দৃষ্টি আকর্ষণ করেছে। কিন্তু তাতে কোনও ফল হয়নি। সেই জন্য ডুয়ার্স চা-বাগান ওয়ারকার্স ইউনিয়ান (আই. টি. ইউ. সি), দার্জিলিং চা-বাগান এমপ্লয়িজ ইউনিয়ান, মাঝেরডাবি চা-বাগান ওয়ারকার্স ইউনিয়ান, দমনপুর চা-বাগান ওয়ারকার্স ইউনিয়ান, নর্থ বেঙ্গল চা-বাগান এমপ্লয়িজ ইউনিয়ান সহ সমস্ত ট্রেড ইউনিয়ান সংগঠনগুলির ডাকে আগামী ১২ জুলাই থেকে চা শিল্পের শ্রমিক কর্মচারীরা লাগাতার ধর্মঘটের পথে এগিয়ে চলেছে। এর ফলে একটা অচল অবস্থার সৃষ্টি হবে। আমি জানিনা সরকারের এই ব্যাপারে কেন কোনও রকম উদ্যোগ নেই। আমি চাই অবিলম্বে সরকার এই ব্যাপারে হস্তক্ষেপ করুক এবং টি প্লানটারদের বাধ্য করুক যাতে তারা যে সমস্ত ট্রাইপার্টাইট এবং বাইপার্টাইট সেটেলমেন্ট হয়েছে সেইগুলি মেনে নেয়। তা না হলে একটা অচল অবস্থার সৃষ্টি হবে, শ্রমিক কর্মচারীরা লাগাতার ধর্মঘটের পথে যাবে, কোনও বাধা মানবে না। এই চা শিল্প থেকে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা বিদেশি মুদ্রা আসছে। সরকার বাধ্য করুক তারা যাতে এই চুক্তি মেনে নেয়। এই চা-বাগানগুলিতে রি-এমপ্লয়মেন্ট অত্যন্ত জরুরী, সেই ব্যাপরেও আমি দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইনমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জে কোনও সাব-রেজিস্ট্রার অফিস নেই। এই সাব-রেজিস্ট্রার অফিস না থাকার জন্য জনসাধারণের অত্যন্ত অসুবিধার সৃষ্টি হচ্ছে। সুদূর কৃষ্ণনগর থেকে বেথুয়াডহরী যেতে হয় লোককে তাদের জমি কেনা-বেচা করার জন্য। ১৯৮৮ সালে থাকে আমার নির্বাচনী এলাকা দেবগ্রামে একটি সাব-রেজিস্ট্রি অফিস হওয়ার সিদ্ধান্ত হয়ে আছে। আজ পর্যন্ত এই সরকার সাব-রেজিস্ট্রার অফিস খোলার জন্য ঘরভাড়া ইত্যাদি কিছু করেনি। এই অফিস চালু না হওয়ার জন্য জনসাধারণের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে

মাননীয় আইনমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে কালিয়াগঞ্জের দেবগ্রামে একটা সাব-রেজিস্টার অফিস জনস্বার্থে চালু করার ব্যবস্থা করেন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল বালি স্টেশনে রেল দপ্তর হঠাৎ বিনা কারণে আর. পি. এফ-এর বিশাল বাহিনী নিয়ে গিয়ে সেখানে যে সমস্ত হকার ছিল তাদের উচ্ছেদ করে দিয়েছে। এমন কি প্লাটফর্মের নিচে যারা দোকান করেছিল তাদেরকেও উচ্ছেদ করেছে। আমি তিনদিন আগে ডি. আর.এম-কে জিজ্ঞাসা করেছিলাম, 'আপনার এই ধরনের কোনও পরিকল্পনা আছে কি না? আমার কাছে অসত্য কথা বলে তিনি বলেছেন যে, এটা নিয়ম মাফিক নোটিশ। কিন্তু কালকে আমি হাওড়া ডিভিশনের ডি. আর. সি. সি'র মেম্বারের কাছ থেকে জানতে পারি যে এটা ঠিক নয়। আমাকে এইভাবে মিথ্যা কথা বলে ডি. আর. এম হঠাৎ গিয়ে যে ভাবে এদের উচ্ছেদ করল, আমি তার প্রতিবাদ করছি। আমাদের পরিবহন দপ্তরের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রেল দপ্তরের কাছে এর বিরুদ্ধে একটা প্রতিবাদ যাওয়া দরকার। নিত্য যাত্রীরা প্রতিদিন যে ভাবে হাতের মুঠোয় যাতায়াত করেন, কোনও কোচের বন্দোবস্ত করেনা, প্যান্টোগ্রাফের বন্দোবস্ত করে না, ওভারহেড তারের বন্দোবস্ত করে না, এই অবস্থায় বিনা কারণে, যেখানে যাত্রীদের কোনও অসুবিধা হচ্ছিল না, সেখানে হকারদের উচ্ছেদ করেছে। এই ধরনের জঘন্য অমানবিক কাজের আমি তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী শীতলকুমার সর্দ্দার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কেন্দ্র সাঁকরাইলে কান্দুয়া ভগবতীপুর, এখান থেকে মাত্র কুড়ি কিলোমিটার দূরে, অঞ্চলে এখনও পর্যন্ত বিদ্যুৎ পৌঁছায়নি। গ্রামটির ৯৯ শতাংশ মানুষ তফসিল সম্প্রদায় ভুক্ত। জানিনা, তফসিল জাতি বলে কিনা এইভাবে তারা উপেক্ষিত হয়ে আছে কি না? আজকে বিদ্যুৎ মন্ত্রী যখন বলছেন সমস্ত গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে, আমি বলছি, আমার সাঁকরাইলে এই রকম আরও গ্রাম আছে যেখানে এখনও বিদ্যুৎ পৌঁছায়নি। আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে ওখানে বিদ্যুৎ যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পুলিশ মন্ত্রী, পঞ্চায়েত মন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার রতুয়া ১নং ব্লকে বন্যাত্রাণের জন্য ২ কোটি ৮৪ লক্ষ টাকা দেওয়া হয়। তারমধ্যে ২ কোটি টাকা বিলি হয়েছে। কো-অর্ডিনেশন কমিটির লোকেরা এবং রতুয়া ১নং ব্লকের বিডিও এবং ক্যাশিয়ার তারা ফলস সই দিয়ে, ফলস টিপ মেরে ৫০ লক্ষ টাকা চুরি করেছে। ক্যাশিয়ার এখন অ্যারেস্ট হয়নি এবং বিডিও এখনও অ্যারেস্ট হয়নি। গরিব মানুষের বন্যার্ত মানুষের টাকা বামফ্রন্টের কো-অর্ডিনেশন কমিটির লোক, রতুয়া ১নং ব্লকের বিডিও এবং ক্যাশিয়ার

আত্মসাৎ করেছে। আমি আপনার মাধ্যমে এই বিধানসভায় মাননীয় মন্ত্রী যাঁরা তাঁদের অনুরোধ করব, গরিব মানুষের টাকা, বন্যার্ত মানুষের টাকা এইভাবে যেন আত্মসাৎ না হয় তা যেন তাঁরা দেখেন। বিডিও হল, কিন্তু তার জামিন হয় কি করে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এ তো আশ্চর্যের কথা। কোর্ট জামিন দিলে আমরা কি করব?

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে ফুড প্রসেসিং এবং হর্টি কালচারের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলায়, বিশেষ করে পাঁশকুড়া ১ এবং ২ নং যে ব্লক আছে, এই দুটি ব্লকে ফুলের চাষ হয়। এই দুটি ব্লকের যে অধিবাসী আছে তার প্রায় অর্দ্ধেক ফুল চাষের সঙ্গে যুক্ত। ওখানকার ফুল সারা ভারতে জলপথে, বিমান পথে এবং স্থলপথে বহু মার্কেটে যায় এবং ক্রয় বিক্রয় হয়। তাই আমার আবেদন, এই ফুলের মান যাতে আরও উন্নত হয়, প্রযুক্তিগত দিকে ফুলচাষীরা যাতে সুযোগ পায় তারজন। মেদিনীপুর জেলার তমলুক মহকুমায় পাঁশকুড়ায় ফুলের ওপর একটি রিসার্চ সেন্টার স্থাপন্ন করা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন জিরো আওয়ার। এখানে সব্বাই বলছেন। আমার হাতে যে লিস্ট আছে এবং যে সময় আছে, আপনারা যদি পরপর এক মিনিট করে বলেন তাহলে ভাল হয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার চন্দননগর বিধানসভা কেন্দ্রের গোন্দলপাড়া, তেলেনিপাড়া ভদ্রেশ্বর, উর্দ্দিবাজারে বহু হিন্দি ভাষাভাষির লোক বাসবাস করে। ওখানে ৩টে জুট মিলও রয়েছে। ওখানে ২-৩টি হিন্দি ভাষাভাষির জুনিয়ার হাই স্কুল রয়েছে। আপনারা যেখানে গণ সাক্ষরের উপরে জোর দিয়েছেন সেখানে ওই হিন্দি ভাষাভাষির জুনিয়ার স্কুলগুলোকে মাধ্যমিক স্তরে উন্নীত করা হোক এই দাবি আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে রাখছি।

[12-50 – 2-00 p.m.(Including Adjournment)]

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা এবং মুর্শিদাবাদের বিস্তীর্ণ এলাকা, কালিয়াচক, রতুয়া, ইংলিশবাজার এবং মুর্শিদাবাদের ধুলিয়ান এবং ফরাক্কা এইসব এলাকাতে বিগত বছরগুলোতে গঙ্গার ইরোশানের ফলে প্রায় সাড়ে তিন লক্ষ মানুষ বাস্তুচ্যুত হয়ে গেছে। মাননীয় মন্ত্রী বিভিন্ন সময়ে ওখানে গিয়ে মিটিং করে বলেছিলেন যে, ওই সমস্ত গৃহহীনদের

সরকার থেকে পাট্টা দিয়ে বাস্তু জমি দেওয়া হবে। কিন্তু এখন পর্যন্ত ওদেরকে বাস্তু জমি দেওয়া হল না। সেইকারণে আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর কাছে দাবি রাখছি যে, ওই গঙ্গার ভাঙ্গনের জন্য বাস্তুচ্যুত মানুষদের এবং কলকাতার বন্দরকে রক্ষা করতে গিয়ে যারা বাস্তুচ্যুত হয়েছে তাদের সরকার থেকে বিনা পয়সায় ঘর তৈরি করা এবং জমি দেওয়ার ব্যবস্থা করা হোক।

## ZERO HOUR

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** (উপস্থিত নেই)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কালকে আমি জিরো আওয়ারে হিউম্যান রাইটস ভায়োলেশনের ব্যাপারে ভিখারী পাশোয়ানের হত্যার সঙ্গে জড়িত যে পুলিশ অফিসার হরমন প্রীত সিং, তিনি এখন বাঁকুড়ার এস পি এবং আরোও তিনজন পুলিশের বিরুদ্ধে মামলা রিজু হয়েছে। তাদের সাসপেনশনের দাবি আমি গাতকাল জানিয়েছিলাম। আজকে আরেকটা লক আউট ডেথ ঘটনায় জড়িত পুলিশ অফিসারের সাসপেনশনের দাবি করছি। গোপাল গোস্বামী বলে একটি ছেলে গাজল থানার অন্তর্গত ১৯৯৭ সালে লক আপে মৃত্যু হয়। তার বিরুদ্ধে তার মা হাইকোর্টে কেস করেছিল এবং গাজল থানার পুলিশ অফিসার নারায়ণ সরকার দোষী সাব্যস্ত হন। ওই নারায়ণ সরকারের বিরুদ্ধে লোওয়ার কোর্টে বেল রিজেক্ট করে এবং পরবর্তী সময়ে অন্যভাবে তিনি বেল পেয়ে যান। ওই নারায়ণ সরকার এখন চাকুরি করছেন। আমরা জানি রাজ্য সরকারের যে কমিটমেন্ট আছে তাতে জেল হেপাজতে কাস্টোডি ডেথে যদি কোনও পুলিশ অফিসার জড়িত থাকেন তাহলে সেই পুলিশ অফিসারের সাসপেনশন হবে। কিন্তু এক্ষেত্রে দেখা গেছে যে, ওই পুলিশ অফিসার গাজল থানায় যিনি ছিলেন, তার সাসপেনশন হয়নি। সুতরাং আমি ওই নারায়ণ সরকার পুলিশ অফিসারের সাসপেনশন দাবি করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখনো দুটো মেনশন বাকি ছিল সেই হিসাবে শ্রী কমল মুখার্জি এবং শ্রী গৌতম চক্রবর্তীর মেনশন হওয়ার পরে আবার জিরো আওয়ার মেনশন হবে।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, কার্গিল যুদ্ধে যেসব সৈনিকরা হাউস থেকে সম্মান জানানো হয়েছে এবং সেই সঙ্গে আমিও সম্মান জানাচ্ছি। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, অন্যরা রাজ্যের যেসব সৈনিক মারা গেছে তাদেরকে তারা এক্স গ্রাসিয়া দিয়েছে। গোর্খা হিল কাউন্সিলের পক্ষ থেকে গোর্খা সৈনিকদের জন্য ১০ হাজার টাকা দেওয়ার কথা ঘোষণা করা হয়েছে। আমি পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করছি যে

এই গোর্খা সৈন্য যারা মারা গিয়েছেন, পশ্চিমবঙ্গ থেকে যারা মারা গিয়েছেন সৈন্যরা তাদেরকে এক্সগ্রাসিয়া দেওয়া হোক বলে আমি দাবি জানাচ্ছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** (নট প্রেজেন্ট)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। গতকাল ছোট জাগুলিয়াতে চার জন লোক তার কাটছিল, তাদের এলাকার লোক ধরে, তাদেরকে প্রচণ্ড মার মারে, ২ জন হয়ত বাঁচবে না। সেখানে পুলিশ তদেরকে নিতে গেলে এলাকার লোক তারা বলে পুলিশের উপর আমাদের আস্থা নেই, পুলিশকে দেব না। রাজ্য পুলিশের উপর আস্থা সাধারণ মানুষের কমে যাচ্ছে। রাজ্য পুলিশের উপর সাধারণ মানুষ আস্থা রাখতে পারছে না বলে মানুষ পেটাচ্ছে, মেরে দিচ্ছে। আমি স্বরাষ্ট্র দপ্তরের বাজেট আলোচনার সময় বলেছি, পুলিশের উপর সাধারণ মানুষের আস্থা কমে যাচ্ছে, তাই মানুষ পেটাচ্ছে, হত্যা করছে, অথচ পুলিশ মন্ত্রী বলছেন, আমি হোচিমিন, লেনিন এর আদর্শে বিশ্বাসী, তাদের আদর্শে উদ্বুদ্ধ হয়ে পুলিশ প্রশাসন চালাচ্ছেন, কিন্তু রাজ্যের মানুষের তার উপরে আস্থা নেই, সেটাই আর একবার প্রমাণ হল।

**শ্রী অশোক দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাসপাতালে এমনিতেই ঔষধ পাওয়া যাচ্ছে না। আজকের কাগজেও দেখতে পাচ্ছি যে বিভিন্ন ভাবে হাসপাতাল থেকে মেডিসিন ইঞ্জেকশন চুরি হচ্ছে, এই ব্যাপারে মাননীয় মন্ত্রীকে বহুবার বলেছি, দেখাও করেছি এই ব্যাপারে, কথাও বলেছি, বিভিন্ন হাসপাতালের সুপারিনটেণ্ডেন্টদের সঙ্গে কথাও বলেছি, এইগুলি অবিলম্বে বন্ধ করার ব্যবস্থা করা হোক। দু-একজন মানুষ আছেন যারা হাসপাতালের সঙ্গে যোগাযাগ রেখে ঔষধ চুরি করছেন। এতে অরিজিনাল রোগীরা তারা ঔষধ পাচ্ছে না। এটা যাতে অবিলম্বে বন্ধ হয় তার দাবি আমি জানাচ্ছি।

**শ্রী আব্দুল সালাম মুন্সি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আমার নির্বাচনী এলাকায় ভয়াবহ অবস্থা ভাসুরিডাঙ্গায়, ফুলবাগান ও ছেড়াখালে। ভাগিরথী নদীর জগৎখালি বাঁধের অবস্থা অত্যন্ত খারাপ। অবিলম্বে সেখানে যুদ্ধকালীন ভিত্তিতে বাঁধ মেরামতি না হলে নাকাশিপাড়া, কালিয়াগঞ্জ সম্পূর্ণ ভেসে যাবে।

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকার একটা অপদার্থ সরকার, বর্বর সরকার। মানুষের জীবনদানের জন্য যে ঔষধ দরকার, সেটার ব্যবস্থা তারা করতে পারছে না। জীবনদায়ী ঔষধ ছাড়াই বলছি, আসানসোল মহকুমা হাসপাতালে

কুকুরে কামড়ানোর ঔষধ পাওয়া যাচ্ছে না। কুকুরে কামড়ালে তার ঔষধ ৬ মাস পরে আসে। এই রকম অবস্থা চলছে। জলাতঙ্ক রোগের কোন ঔষধ পাওয়া যাচ্ছে না। তাই বলছি, ঐ মন্ত্রীর এই পদে থাকার কোনও অধিকার নেই। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগের দাবি করছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বেরুতে চলেছে। আমার এলাকায় উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কম। তাই অবিলম্বে কয়েকটি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার ব্যবস্থা যেন করা হয়, এই দাবি আমি জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ২টার সময়।

**(At this Stage the House was adjourned til 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos 30 & 45

**Mr. Deputy Speaker :** There are 145 cut motions on Demand No. 30. All the cut motions are in order and taken as moved. There is no cut motion on Demand No. 45.

### Demand No. 30

1-2 Shri Abdul Mannan
3 Shri Tapas Roy
4 Shri Sudhir Bhattacharya
5 Shri Gyan Singh Sohanpal
6-40 Shri Abdul Mannan
41-45 Shri Saugata Roy
46 Shri Ashok Kumar Deb
47-48 Shri Pankaj Banerjee
49-53 Shri Sudhir Bhattacharjee
54 Shri Nirmal Ghosh — Sir, I beg to move

| | | |
|---|---|---|
| 55-57 | Shri Tapas Roy | that the amount of the Demand be reduced to Re. 1/- |
| 58 | Shri Sultan Ahmed | |
| 59-89 | Shri Shashanka Shekhar Biswas | |
| 90-92 | Shri Ramjanam Manjhi | |
| 93-99 | Shri Tarak Bandyopadhyay | |
| 100-105 | Shri Sankar Singha | |
| 106-107 | Shri Deba Prasad Sarkar | |
| 108-109 | Shri Tapas Banerjee | |
| 110-121 | Shri Sanjoy Bakshi | |
| 122-136 | Shri Kamal Mukherjee | |
| 137-143 | Shri Ajoy Dey | |
| 144-145 | Shri Md. Sohrab | |

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের শিক্ষামন্ত্রীর ১৯৯৯-২০০০ সালের যে শিক্ষা বাজেট পেশ করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখার চেষ্টা করছি। আমি এই বাজেটের বিরোধিতা করছি এই কারণে, এই বাজেট শিক্ষা প্রসারের পরিপন্থী, এই বাজেট সাধারণ মানুষের স্বার্থ বিরোধী, এই বাজেট গতানুগতিক এবং সবচেয়ে বড় কথা হল যে, রাজ্যের হাফ ডজন শিক্ষামন্ত্রীরা অতীতের অভিজ্ঞতা থেকে কোনও শিক্ষা না নিয়ে আবার এই বাজেট করেছেন। তাই আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করছি।

এই বাজেট নিয়ে বলতে গিয়ে প্রথমে আমি যে কথা বলতে চাই, যে কোনও রাজ্যে শিক্ষায় হল একটা গুরুত্বপূর্ণ এবং সংবেদনশীল বিষয়। কিন্তু অত্যত দুঃখের বিষয় হল এই রাজ্যের শিক্ষার মতো গুরুত্বপূর্ণ এবং সংবেদনশীল বিষয়টাকে রাজ্যের বামফ্রন্ট সরকার গত ২২ বছর ধরে এক নাগাড়ে যেভাবে সংকীর্ণ দলীয় রাজনীতির গড্ডালিকার প্রবাহে ও দুর্নীতির প্রবাহে যেভাবে নিমজ্জিত করেছেন এক কথায় তা নজীরবিহীন, তুলনাবিহীন এবং তথাকথিত সাম্যবাদী রাজনীতির পরিহাস ছাড়া আর কিছু বলা চলেনা।

রাজ্যের এই শিক্ষা ব্যবস্থার দুটি দিক আছে, একটা হচ্ছে গণতন্ত্র এবং আরেকটি হচ্ছে গুণতন্ত্র, একটা হচ্ছে ডেমোক্রেসি এবং আরেকটি হচ্ছে কোয়ালিটি অফ এডুকেশন, এই দুটি এই রাজ্যে আছে কিনা সেটা সব মানুষের মনে সন্দেহ দেখা দিয়েছে। এই রাজ্যে তিনটি বিয় গুরুত্ব দিয়ে বিবেচনা করা দরকার। এক হচ্চে শিক্ষক নিয়োগ এবং বদলি; দ্বিতীয় হল বিশ্ববিদ্যালয় থেকে একদম নীচু স্তরে রাজ্যের জেলা স্কুল বোর্ডগুলি

এবং জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদগুলিকে সু-পরিকল্পিতভাবে একদম পার্টির নিশ্চিন্ত নিয়ন্ত্রণে আনা হয়েছে এবং সর্বোপরি এই সরকারের শিক্ষা দপ্তরকে আপাদমস্তক পার্টির নিয়ন্ত্রণে আনা হয়েছে। এর ফলে বাঙালির মান এবং বাঙালির সংস্কৃতি জগতে যে দুঃসহ অবমাননা চাপানো হয়েছে তা ইতিহাসে বিরল ঘটনা। এটা কেবলমাত্র সম্ভব হয় মার্ক্সবাদী সরকার বা স্বেচ্ছাচারী সরকারের পক্ষে। আপনারা কি সত্যি সত্যি রাজ্যের শিক্ষাকে কন্ট্রোল করছেন। না, সি. পি. এম পার্টির শিক্ষা সেলের যিনি কর্মকর্তা তিনি কন্ট্রোল করছেন। সেই কর্মকর্তা যা বলছেন, সেই কথাই শুনছেন। কেন্দ্রে বি. জে. পি. সরকার ক্ষমতায় এসেই একটা দারুণ অন্যায় কাজ করেছিল। সেটা কি? তারা বেছে বেছে আর. এস. এস.-রা লোকেদের বসাবার চেষ্টা করেছিল। আমি মনে করি এটা খুব অন্যায় এবং এর ফলে সারা ভারতবর্ষের শিক্ষা জগতই শুধু নয়, সাংস্কৃতিক জগতেও আঘাত আনবে। আমাদের সবার এর প্রতিবাদ করা উচিত। আমি বিনীত ভাবে আপনাদের জিজ্ঞেস করি—আপনাদের কি কোনও নৈতিক অধিকার আছে যে, এর বিরোধিতা করবেন? গত ২২ বছর ধরে আপনারা সর্বত্রই সি. পি. এম. ক্যাডারদের বসাবার চেষ্টা করেছেন। বুকে হাত দিয়ে বলতে পারবেন—করেননি? কোন কলেজে কাকে বাদ দিয়ে সি. পি. এম.-এর ক্যাডার বসানো হয়েছে, আগে বলেছি, এবার আর বলছি না। ২২ বছর ধরে শিক্ষা প্রতিষ্ঠানে সি. পি. এম. ক্যাডার ছাড়া কাউকে বসাতে চাননি। আমি একটা উদাহরণ দিই—কংগ্রেসের কোনও এম. এল. এ-কে কোনও কলেজে পাঠাননি। অনেক দৃষ্টান্তই আছে। একটা কলেজে সি. পি. এম.-এর এম. এল. এ. প্রেসিডেন্ট ছিল, কোনও কারণে তিনি দাঁড়ালেন না বা হেরে গেলেন, সেখানে আর একজন সি. পি. এম.এর লোককে এনে বসানো হল—যেন উত্তরাধিকার সূত্রে পাওয়া। সেখানে শরিক দলেরও কোনও স্থান নেই। আমি আলিপুরদুয়ারে গিয়েছিলাম। সেখানে বিবেকানন্দ কলেজ নামে একটি কলেজ হয়েছে। এই কলেজের প্রতিষ্ঠাতা ছিলেন প্রাক্তন মন্ত্রী ননী ভট্টাচার্য এবং আর. এস. পি.-র বিধায়ক নির্মল দাস। সেখানকার লোকও বলেছে, তাদের চেষ্টাতেই হয়েছে। কিন্তু সেখানে গভর্নিং বডিতে কোনও আর. এস. পি.-র লোক আপনারা রেখেছেন? পার্টির ক্যাডারদের বেছে বেছে এনেছেন। এই ভাবে শিক্ষা প্রতিষ্ঠানগুলোতে পার্টির লোক বসিয়ে শিক্ষা ব্যবস্থাটাকে কুক্ষিগত করার চেষ্টা করছেন। তার ফলে যা হবার তা নিশ্চিত ভাবে হয়ে গেছে।

রাজ্যে এবারে শিক্ষা বাজেটে অনেক টাকা বেড়েছে, এটা অস্বীকার করার উপায় নেই। আমি জানিনা নোবেল পুরস্কার বিজয়ী প্রফেসার সেনের কথামতো করেছেন, না অন্য কোনও কারণে। এই রাজ্যের শিক্ষা মন্ত্রী শেষ পর্যন্ত স্বীকার করেছেন যেটা সৌগত বাবু, আমি আগে থেকেই বলেছি—এই রাজ্যের শিক্ষা বাজেটের ৯৫ শতাংশ টাকা খরচ হয় শিক্ষকদের মাইনে দিতে, ৫ পারসেন্ট শিক্ষার উন্নতির জন্য। সুতরাং, যে বাজেটের

৯৫ পারসেন্ট টাকা নন-প্ল্যানে চলে যায়, সেখানে ৫ পারসেন্ট দিয়ে রাজ্যের শিক্ষা সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে পারবেন না। সেইজন্য আমি বলেছি, এটা সাধারণ মানুষের স্বার্থ বিরোধী। এই রাজ্যের উচ্চ শিক্ষা দপ্তর যে বইটা দিয়েছেন, তার ২৭ পাতায়, আগের বারের ২২ পাতায় দেখুন—এস্টিমেট অন এডুকেশন উইথ রেফারেন্স টু স্টেট বাজেট। দেখা যচ্ছে ক্রমশ কমে যাচ্ছে। ৯৪-৯৫ সালে ২২.৬৪ পারসেন্ট, ৯৫-৯৬ সালে কমে এসেছে ২০.৮৪ পারসেন্ট, ৯৬-৯৭ সালে ১৮.৫২ পারসেন্ট, ৯৭-৯৮ সালে ১৭.৭৫ পারসেন্ট, ৯৮-৯৯ সালে ১৭.৬৭ পারসেন্ট। এই হল আপনাদের বাজেট এস্টিমেট। পারসেন্টেজ অফ বাজেট এস্টিমেট অন এডুকেশন উইথ রেফারেন্স টু স্টেট বাজেট বছর বছর কমে যাচ্ছে।

আমি এই হাউসে বলতে চাই, আমাদের আলোচনাটা বেশিরভাগই প্ল্যান বাজেটে কি করছে। এই রাজ্যে যে শিক্ষার উন্নতি হবে, সেটা দেখা যাবে প্ল্যান বাজেটে কত টাকা আছে, এবং কত খরচ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করলে অবাক হয়ে যাবেন যে, প্রাইমারী সেকশনে ৯৮-৯৯ সালে প্ল্যানে বাজেটে অরিজিন্যাল অ্যালোটমেট ছিল ৭০ কোটি ১৫ লক্ষ ২০ হাজার টাকা।

[2-10 – 2-20 p.m.]

আপনি ফাণ্ড পেয়েছেন কত—না ৪৮ কোটি ৭৫ লক্ষ ২২ হাজার টাকা। অর্থাৎ আপনারা খরচা করেননি ২৯ কোটি ৩৯ লক্ষ ৯৮ হাজার টাকা। প্রাইমারী সেকশনের উন্নতি হয়ে যাবে? আরও অনেক প্রগতিশীল বন্ধুরা আছেন, তারা পরে আলোচনা করবেন। আপনি দয়া করে বলবেন কি যে এই রাজ্যের পরায় ৬০ পারসেন্টের মতো প্ল্যান বাজেট প্রাইমারী এডুকেশনে পেয়েছেন, আর কত খরচা করেছেন? আমি আপনার কাছে জানতে চাই যে, হয় আপনারা খরচা করতে পারেননি, অথবা এই রাজ্যের অর্থমন্ত্রী আপনাদের টাকা দেননি? ইউ শুড বি ক্লিয়ার টু দ্য হাউস? সেকেণ্ডারী এডুকেশনে মাননীয় কান্তি বাবু আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, এই রাজ্যে ১৯৯৮-৯৯ সালে বাজেট ছিল ৩২ কোটি ৮২ লক্ষ টাকা। আপনি পেয়েছেন বা খরচা করেছেন ১৪ কোটি ৬৩ লক্ষ টাকা। আপনি ৫০ পারসেন্ট টাকা খরচা করতে পারেননি। সবচেয়ে দুঃখজনক ঘটনা হচ্ছে হাউসের মেম্বারদের অবগতির জন্য এই কথা বলছি যে, এই রকম ঘটনা ঘটেছে সাধারণত প্ল্যান বাজেটে খরচা বাড়ে। ১৯৯৮-৯৯ সালে সেকেণ্ডারী এডুকেশনে প্ল্যান বাজেট ছিল ৩২ কোটি ৮২ লক্ষ টাকা, অদ্ভুতভাবে লক্ষ্য করছি যে একানে বাজেট কমে গিয়ে হয়েছে ২৮ কোটি ৭৯ লক্ষ টাকা। এর পরেও আপনি কি শিক্ষার প্রসার ভীষণভাবে বাড়িয়ে দেবেন? হায়ার এডুকেশনের প্ল্যান বাজেট হচ্ছে ৩৩ কোটি ৫০ লক্ষ টাকা, আপনি পেয়েছেন ২৫ কোটি ৮৭ লক্ষ টাকা। এই রাজ্যে এক বছরে ৪৪ কোটি

৪৭ লক্ষ ২০ হাজার টাকার প্ল্যান বাজেটে হয় পাননি, অথবা খরচা হয়নি। এই হচ্ছে রাজ্যের অবস্থা। আমি এই কথাই বলতে চাই। এই রাজ্যের সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে, বিশ্ববিদ্যালয়ে, প্রাইমারী বোর্ডে ১৯৭৭ সাল থেকে আপনারা যে রাজনীতি ঢুকিয়েছেন, ৯৯ সালেও তার ব্যতিক্রম হয়নি। সর্বশেষ কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রোভাইজ হিসাবে সুরভী দেবীকে নিয়োগের ঘটনাটা হচ্ছে একটা নির্লজ্জ দৃষ্টান্ত। রাজ শিক্ষার ক্ষেত্রে রাজনীতির অনুপ্রবেশ একটা নির্লজ্জ দৃষ্টি দৃষ্টান্ত। শুধু বিশ্ববিদ্যালয় নয়, সর্বত্র সি পি এমের লোকদের ঢুকিয়ে দিয়েছেন আপনারা। আমরা রাজ্যের লোক কি পেলাম? যত বছর আপনারা ক্ষমতায় রয়েছেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ে আপনাদের পার্টির লোক ছাড়া ভাইস চ্যান্সেলার হয়না। পরবর্তীকালে প্রমাণিত সত্য তিনি পার্টির ক্যাণ্ডিডেট হয়েছেন রাজ্যসভায়, না হয় লোকসভায়। কিন্তু কি পেয়েছি আমরা? আমি আজকে হাওড়া জেলার লোক হিসাবে বলি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে তরুণ গবেষক নবকুমার হুদাতি কিভাবে প্রাণ দিলেন। রেন পাইপ ভেঙ্গে মারা গেলেন। আপনি তার বাবা মাকে স্বান্ত্বনাও দিতে পারেননি। কানপুর বিশ্ববিদ্যালয়ে বোটানীতে ফার্স্টক্লাস পাওয়া ছেলে বাড়ি থেকে রিসার্চ করতে এসে মারা গেল। এই তো হচ্ছে আপনাক শিক্ষা দপ্তর। কলকাতা বিশ্ববিদ্যালয় যে এক সময় ঐতিহ্যময় বিশ্ববিদ্যালয় ছিল, এখানে ইংরাজি ক্লাসে এম এ পাঠরতা ছাত্রীর মাথায় ছাদ ভেঙ্গে পড়ে হসপিটালে ভর্তি হয়েছিল। এই হচ্ছে অবস্থা। আর আপনি নীরব দর্শক হয়ে বসে আছেন; এটাই আমি বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা ঘটনার কথা বলছি কলকাতা বিশ্ববিদ্যালয়ে আজ থেকে প্রায় ১৫ বছর আগে রিসার্চ স্কলারদের ৫০ বেডের হস্টেল হওয়ার জন্য ইউ জি সি ১০ লক্ষ টাকা স্যাংশন করেছিলেন। প্রায় ১৫ বছর আগে কোথায় হবে, না কলকাতায় হবে। এখন তার অবস্থা কি? তার শোচনীয় অবস্থা It is a playground for children in day time. It is a den for criminals at night, জায়গার নাম ওয়ালুলু লেন, ৭ কাটা জায়গায় রিসার্চ স্কলারদের হস্টেল হওয়ার জন্য ইউ. জি. সি টাকা দিয়েছিলেন তা হয়নি। এখন সেটা দুবৃত্তদের ডেনে পরিণত করে তুলেছেন। ৯০-৯১ সালের কলকাতা বিশ্ব বিদ্যালয়ের অ্যানুয়াল রিপোর্ট পেয়েছিলাম, তারা বলছে কনস্ট্রাকশন হবে, রিসার্চ স্কলার হোস্টেল অ্যাট ওয়ালুলা লেন ইজ আণ্ডার প্রোগ্রেস কিন্তু কাগজের ফটো তলতে দেয়নি। জেনে রাখুন সেখানে একটা খেলার মাঠ হয়েছে—তার নাম দেওয়া হয়েছে বদ্রু চিলড্রেন পার্ক। এই হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের অবস্থা। মাননীয় মন্ত্রী মহাশয়, কলেজ এডুকেশন নিয়ে প্রফেসর অমর্ত্য সেন একটা আর্টিকেল লিখেছিলেন। ওই আর্টিকেলে একজন বিদেশি দার্শনিকের কথা তিনি উল্লেখ করেছেন। সমাজে যারা লেখাপড়া শিখেছেন তাদের তিনি কলিফ্লাওয়ার বলেছেন আর আমাদের মতো লোকেদের বলেছেন ক্যাবেজ। "Mark Twain described cauliflower as nothing but cabbage with a college education" কিন্তু অমর্ত্য সেন কি বলছেন,

"There can be litle doubt that a good college education can make a dramatic difference to human abilities and achievements. Not only can it transforms individual lines, its role in social change can be crucial including changes that have greatly contributed to movements for equity and social justice in the world".

এটা আমার কথা নয় অমর্ত্য সেনের কথা। কলেজ এডুকেশন হলে এই হয়। মাননীয় সত্যসাধনবাবু আপনি নিজের কান চাপা দিয়ে রাখবেন না। কান খোলা রেখে যদি মফস্বলের রাস্তায় হাঁটেন তাহলে শুনতে পাবেন, গার্জেনরা কি বলছে? পশ্চিমবাংলার স্কুল কলেজে পড়াশোনা হয় না। খোঁজ নিয়ে দেখুন কত ছেলে ভরতি হয় আর কত ছাত্র কলেজে আসে। নিজের সঙ্গে প্রতারণা করবেন না। আপনার ভাববার সময় এসেছে। এই কলেজ এডুকেশনের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। বহুবার বলেছি যে একটা প্যারালাল সিস্টেম তৈরি হয়েছে যেটা কোচিং এবং প্রাইভেট টিউশন এই ব্যাপারে এসে দাঁড়িয়েছে। এই হচ্ছে রাজ্যের অবস্থা। আপনি এটা ভেবে দেখুন। আজকে আমি আবার বলছি, আমাদের রাজ্যে কলেজ হয়ে যাচ্ছে কিন্তু ছাত্র সংখ্যা ২০০'র চেয়ে কম। এমন কলেজ অনেকগুলো হয়েছে। আপনি বলবেন যেখানে সেখানে কলেজ করে দিয়েছি। ছাত্রসংখ্যা বাড়বে। আমাদের ডেনসিটি অব পপুলেশন সবচেয়ে বেশি। আমাদের রাজ্যে ছাত্র সংখ্যা কমে যাচ্ছে। প্রাইমারী এডুকেশনে কিভাবে ছাত্রসংখ্যা কম হয়ে যাচ্ছে। প্রাইমারী এডুকেশনে কিভাবে ছাত্রসংখ্যা কম হয়ে যাচ্ছে সেকথা আমি পরে বলব। তাই আজকে বলব যে কলেজ কতগুলো অনার্স চাপিয়ে দিলেই হবে না। কলেজে শিক্ষক নেই। ৮৫টা কলেজে অধ্যক্ষ নেই। এডুকেশন হবে? আজকে পার্ট টাইম টীচার নিচ্ছেন। যে কলেজে টীচার রিটায়র করছেন সে কলেজে কবে শিক্ষক নেওয়া হবে ভগবানেরও সাধ্য নেই, সে কথা জানতে পারে। অনেক জায়গায় বলছেন পার্ট টাইম টীচার। স্যালারি বলছেন দু হাজার টাকা। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী আপনাকে একটা কথা জিজ্ঞাসা করব। আপনি একটা কলেজে পাঠিয়ে দিলেন, বললেন তুমি পার্টটাইম টীচার নিয়ে দু হাজার টাকা করে দিয়ে দাও। কলেজ শিক্ষকদের যেভাবে আপনি টাকা দেন আপনার দপ্তর থেকে, সেইভাবে যদি পার্টটাইম টীচারদের মাইনে দেওয়ার ব্যবস্থা না করেন শুধু কলেজের উপর ছেড়ে দেন তাহলে তাদের ১২৫ টাকা, ৪০০ টাকা করে জুটবে। আজকে কলেজে শিক্ষক থাকবে না, প্রিন্সিপাল থাকবেনা আর এডুকেশন তরতর করে এগিয়ে যাবে, এইরকম ভাবনা ঠাণ্ডা ঘরে বসে করা যায় কিন্তু বাস্তব একথা বলে না।

প্রাইমারী শিক্ষার ব্যাপারে বলছে, মাননীয় শিক্ষামন্ত্রী যদি 5th All India Education Survey of NCERT Volume-1 যদি পড়েন তাহলে দেখতে পাবেন আমাদের

রাজ্যে শিক্ষা ব্যবস্থায় প্রাইমারী শিক্ষার কি অবস্থা, ৮০ পারসেন্ট অফ দি rural population had primary schools writhers the habitation in West Bengal. অর্থাৎ প্রায় ১ কোটি ডু নট have a primary school written the habitation ৫ পারসেন্ট প্রাইমারী স্কুলের কোনও বিল্ডিং নেই। ২৮ পারসেন্ট স্কুল ওয়ান রুম, ৩২ পারসেন্ট স্কুলের টু-রুম, ৮ পারসেন্ট সিঙ্গল টীচার, ২৯ পারসেন্ট টু-টীচার স্কুল। শিক্ষক আছে কিন্তু স্কুল নেই, আর স্কুল আছে কিন্তু শিক্ষক নেই, এটার সরকারি রেকর্ডে পাওয়া যাবে না। সরকারি রিপোর্ট নেই বলেই আমার বলার অসুবিধা হচ্ছে। কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রকের একটা রিপোর্ট বেরিয়েছে তাতে বলা আছে ডেনসিটি of population এ রাজ্যের লোকসংখ্যা বাড়ছে কিন্তু প্রাথমিক শিক্ষায় ছাত্রছাত্রী কমে যাচ্ছে, এটা অদ্ভুত ব্যাপার। আজব রাজ্যে আজব শিক্ষা দপ্তর বলেই এটা সম্ভব। প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত ১৯৯৬-৯৭ সালে ছাত্রছাত্রী ছিল ১ কোটি ১ লক্ষ ১৭ হাজার। ১৯৯৭-৯৮ সালে ৮৯ লক্ষ ৭৩৬। ছাত্র কমেছে ৪ লক্ষ ৩৯ হাজার ৩১২, আর ছাত্রী কমেছে ৭ লক্ষ ৬৯ হাজার ৯৫২ জন। ১৯৯৮-৯৯ সালে শিক্ষক ছিল ১ লক্ষ ৭৩ হাজার ৬০৫ জন। ১৯৯৭-৯৮ সালে শিক্ষক ছিল ১ লক্ষ ৫৭ হাজার ২৫০ জন। তাহলে কমেছে ১৭৩৭৮ জন। এক থেকে দশ পর্যন্ত ১৯৯৬-৯৭ সালে ড্রপ-আউট ৭৯.৬৮ পারসেন্ট, ১৯৯৭-৯৮ সালে ৮৩.৫২ পারসেন্ট। পাঁচ থেকে আট এটা কমেছে। কিন্তু এক থেকে দশ আমাদের রাজ্য প্রথম। যদি ইউনিসেফের এ ব্যাপারে পুরস্কার দেওয়ার কোনও ব্যাপার থাকত বা ব্যবস্থা থাকত তাহলে আমি নিশ্চিত করে বলতে পারি যে ড্রপআউটের ব্যাপারে প্রথম পুরস্কারটি আপনি পেতেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দেশেই সম্ভব এই রাজ্যেই সম্ভব একটা প্রাইমারী স্কুলে কনটিনজেন্সী বাবদ খরচ হয় মাত্র ২২ টাকা। একদিন চারটি লোক ক্যান্টিনে চা খেলে ২২ টাকায় হয়? আপনিই বলুন এটা ভাবা য়ায় যে একটা প্রাইমারী স্কুলে কনটিনজেন্সী বাবদ খরচ ২২ টাকা। এই ব্যাপারটা আপনি ভাববেন না? আপনি একটানা মন্ত্রী হয়ে আসছেন। আবার দেখুন মিড-ডে-মিলের কি অবস্থা। চালের মধ্যে কি জিনিস কোথা থেকে আসছে? মিড-ডে-মিল কথার মানে রান্না করে খাবার দেওয়া হবে। কিন্তু সেটা এ রাজ্যে হল না, বলা হল ডোল দেওয়া হবে। মাসে ৩ কেজি করে চাল ডাল দেওয়া হবে। কিন্তু সেটা এ রাজ্যে তাদের কি দেওয়া হচ্ছে? আপনি কি এ ব্যাপারটা দেখবেন না? আরেকটা কথা আমি বহুবার এই বিধানসভায় সদস্য হিসাবে এবং শিক্ষার সঙ্গে জড়িত তাই বলে আসছি সেটা হল ৬০,৬৫ বছর বয়সের ব্যাপারটা। এটা মিটিয়ে ফেলুন। কিন্তু এই কাজটা আপনি করতে পারেননি। হাওড়া জেলায় প্রাইমারী শিক্ষক নিয়োগ নিয়ে দুর্নীতি, সেটাতো আকাশ ছোঁয়া। মূল্যায়ণ করে যারা ৩৪ পেয়েছে তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল, কিন্তু যারা ৩৫, ৩৬, ৩৭ নম্বর পেল তাদের দেওয়া হল না। কোর্টে কেস হল It has been substantiatly

proved যে যারা ৩৫, ৩৬, ৩৭ পেল তাদের চাকরি দেওয়া হল না।, এই রকম লোকও আছে ১৬০, ১৬৫ পর্যন্ত হয়েছে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়নি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যে সমস্ত ছেলের নাম এসেছিল দেখলাম তাদের ২ বছর বাদে সেটা বাদ চলে গেল।

এর পরে আপনি কী করছেন? বলছেন, শিশু শিক্ষা কেন্দ্র খুলবেন। কেন এই শিক্ষা কেন্দ্র খুলবেন? না, সূর্যকান্তবাবু কাগজে বললেন আমাদের টাকা-পয়সা নেই, স্কুল খুলতে পারব না তাই। কিন্তু শিক্ষা কেন্দ্র কোথায় হবে? পঞ্চায়েত ভবনে, ক্লাব ঘরে, লাইব্রেরিতে, বাড়িতে হবে। কোনও পরিকাঠামো থাকবে না, ব্লাক-বোর্ড, চক-ডাস্টার থাকবে না। আপনি এই রাজ্যে শিক্ষাকে একটা শব্দে বলছেন, 'জয়ফুল লার্নিং'। তার জন্য অনেক কিছু দিচ্ছেন কিন্তু তাও স্কুলে ছেলেদের আনতে পারছেন না। এখানে ব্লাক-বোর্ড, চক-ডাস্টার, ঘর থাকবে না, ছাত্ররা ভর্তি হয়ে যাবে এবং উচ্চমানের লেখা-পড়া হবে—এটা কখনও হতে পারেনা। এটা একটা দায়সারা ব্যাপার ছাড়া কিছু নয়। আপনি হয়ত স্ট্যাটিস্টিক দিয়ে বলবেন এত স্কুল করেছি। আপনি যেখানে শিক্ষকদের ৫/৬ হাজার টাকা মাইনে দিয়ে দায়বদ্ধতা আনতে পারছেন না সেখানে এই ভাবে ৮/৯০০ টাকা দিয়ে সি. পি. এম.-র মহিলা ক্যাডারদের মধ্যে কী দায়বদ্ধতা আনতে পারবেন? পারবেন না। আর, এই হচ্ছে রাজ্যে শিক্ষা ক্ষেত্রে সরকারের দায়বদ্ধতা। আপনি অতীতের অভিজ্ঞতা থেকে শিক্ষালাভ করেননি। করলে শিশু শিক্ষাকেন্দ্র নিয়ে রাজনীতির জায়গায় পশ্চিমবাংলাকে নিয়ে যেতেন না।

এই রাজ্যে মাদ্রাসা শিক্ষা অবহেলিত। ২১.০৭.১৯৯৮ একটা কমিটি করলেন। কমিটি অন সিনিয়র মাদ্রাসা এডুকেশন সিস্টেম। তাঁরা ১৯৮২ সালে একটা রিপোর্ট দিলেন। ১৯৯৪ সালে আলিমকে মাধ্যমিক সমতুল ঘোষনা করা হয়। এর পর ফাজিল (১০+২) ক্লাস, কামিল (১০+২+২) ক্লাস, এবং এম. এম.-কে ১০+২+২+২)-র পঠন-পাঠন চলে আসছে। মাদ্রাসা শিক্ষা পর্যদ সমস্ত ক্লাসের পরীক্ষা গ্রহণ করে সার্টিফিকেট দিচ্ছেন। অথচ এই সার্টিফিকেট সম্পূর্ণ মূল্যহীন। কারণ, আজও পর্যন্ত, এই কমিটির সুপারিশ থাকা সত্ত্বেও ফাজিল সমতুল উচ্চমাধ্যমিক, কামিল সমতুল স্নাতক এবং এম. এম. সমতুল স্নাতকোত্তর ঘোষণা করা হয়নি। তাহলে একটা ছেলে কামিল পাশ করে কী কাজ-কর্ম পাবে? মাননীয় শিক্ষামন্ত্রী এই বিষয়ে কিছু বলবেন দয়া করে? মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে শিক্ষক নিয়োগের জন্য স্কুল সার্ভিস কমিশন করেছেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষের যোগ্যতা আপনারা অর্জন করতে পারছেন না, ফিরে পেতে পারছেন না। এতদিন আপনারা যে দূর্নীতি করে ছিলেন তার বিরুদ্ধে কোনও স্টেপ নিতে পারেননি। তাই মাদ্রাসায় যাতে শিক্ষক নিয়োগ হয় সেটা একটু দেখবেন।

মাধ্যমিক শিক্ষার ব্যাপারে চতুর্থ পে-কমিশনের রিপোর্ট বেরিয়েছে। তাতে আপনাদের একটা রিপোর্ট গেছে এবং তারপর আদেশনামা ৩৮ এ. সি. বি.-তে বলছেন, ঐ সার্কুলার ইমপ্লিমেন্ট হবে না। এই রাজ্যেই এটা সম্ভব, একজন জুনিয়র টিচার সিনিয়র টিচারের থেকে বেশি মাইনে পাবেন। একজন হেড মাস্টার তাঁর অন্য শিক্ষকের থেকে কম মাইনে পাবেন। বিকল্প অর্থনীতির বাই-প্রডাক্ট নাকি এগুলো? এখানে আজকে বলুন তো একজন হেড মাস্টার তার নিচের শিক্ষকের থেকে কম মাইনে পাবেন? ক্যাবিনেট মন্ত্রীর থেকে স্টেট মিনিস্টার বেশি মাইনে পাবেন? এটা হলে কারো ভালো লাগবে? মাননীয় ডেপুটি স্পিকার মাননীয় স্পিকারের থেকে বেশি মাইনে পাবেন? তাহলে এটা কেউ মেনে নেবেন? কিন্তু এই চতুর্থ পে-কমিশনেও কোনও সুযোগ দেননি। এই অমানবিকতার কাজ আপনার পক্ষেই সম্ভব। আমি আপনাকে বলব, এই অমানবিকতার কাজ করে শিক্ষা এবং শিক্ষকদের উন্নতি করতে পারবেন না।

[2-30 – 2-40 p.m.]

আপনাদের রিকনসিডার করা দরকার। ১৯৮১ সালের পে-স্কেলে যাঁরা আছেন তাঁদের পে-কমিশনের সুযোগ দেওয়ার চেষ্টা করবেন। আপনাদের সবাইকে বলব, ২২ বছর আগে কংগ্রেসের কোনও ঘটনাকে তুলে এনে আপনারা সস্তায় বাজিমাত করতে পারেন, আপনারা আত্মসন্তুষ্টিতে ভুগতে পারেন, রাজনৈতিক রঙ্গমঞ্চে হাত তালি পেতে পারেন, কিন্তু পশ্চিমবঙ্গের শিক্ষার উন্নতি ঘটাতে পারবেন না। এটা একটা রাজ্য যেখানে মেডিক্যাল কলেজে সীট কমে যায়, এটা এমন একটা রাজ্য যেখানে টীচার্স ট্রেনিং কলেজে হুঙ্কার দেওয়ার হয় যে, যত শিক্ষক থাকার দরকার তা থাকছে না, সুতরাং তোমাদের রি-কগনিশন উইথ-ড্র করে নেব। তাই আপনাদের বলি এটা ভাবার সময় এসেছে। আমরা এজন্য বলছি এই রাজ্যে শিক্ষা ব্যবস্থা সম্পূর্ণ রূপে ভেঙ্গে গেছে। প্রফেসর অমর্ত্য সেন যে কথা বলেছেন, আপনাকে এবং আপনাদের সবাইকে সেখান থেকে শিক্ষা নেওয়া উচিত ছিল। অতীত অভিজ্ঞতা থেকে আপনারা কোনও শিক্ষা নেননি। এই বাজেট রাজ্যের সাধারণ মানুষের জনস্বার্থ বিরোধী বাজেট, এই বাজেট শিক্ষা প্রসারণের পরিপন্থী, এই বাজেট একেবারে গতানুগতিক বলে এই বাজেটকে আমি সমর্থন করতে পারলাম না। আমাদের এখানে টেকনিকাল এডুকেশন মিনিস্টার এই মাত্র এসেছেন। আমি তাঁকে বলি, আমাদের এখানে টেকনিকাল এডুকেশন নিয়ে হৈ-চৈ হচ্ছে। কিন্তু পার টেকনিকাল এডুকেশন ডিউরিং এইটথ প্ল্যান পিরিয়ড আমাদের রাজ্যে ১৬.৬৭ পারসেন্ট, কেরালায় ৫৩.৩০ পারসেন্ট, মহারাষ্ট্রে আরও আছে। মহারাষ্ট্রে পপুলেশন ৭৮.৭১ মিলিয়ন, সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজ ১৫.৭টি এবং সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজ ১৫.৭ টি এবং সেখানে ইনটেক হল ২৫ হাজার ৩৯৭। কর্ণাটকে পপুলেশন ৪৪.৮২

মিলিয়ন, সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজ ৯৩টি এবং সেখানে ইনটেক ২০ হাজার ৪৬২। বিহারে ইনটেক ২৩১৫। আমাদের রাজ্যে ৪৫ হাজার ছাত্র-ছাত্রী জয়েন্ট এনট্রান্স দেয়। আমাদের রাজ্যে পপুলেশন ৮৬.৩৪ মিলিয়ন, আমাদের এখানে ইঞ্জিনিয়ারিং কলেজ ১২টি এবং আমাদের ইনটেক ১ হাজার ৯২৫। বিহার, উড়িষ্যা, তামিলনাড়ু, কর্ণাটকের চেয়ে আমাদের এখানে অনেক কম। আমরা বহু টাকা খরচা করছি। কিন্তু কেরালায় পার ক্যাপিটা বাজেটরি এক্সপেণ্ডিচার ৫০৭। পাঞ্জাব পার ক্যাপিটা বাজেটরি এক্সপেণ্ডিচার ৩৮২, গুজরাটে পার ক্যাপিটা বাজেটরি এক্সপেণ্ডিচার ৩৭৮, মহারাষ্ট্রে পার ক্যাপিটা বাজেটরি এক্সপেণ্ডিচার ৩১০ টাকা। কোথায় কেরালায় ৫০৭ আর আমাদের এখানে ৩১০ টাকা। আমাদের এখানে ঘর-বাড়ি নেই, মাস্টার নেই, অথচ এডুকেশন বাড়িয়ে যাব। এই বাজেট রাজ্যের সর্বনাশ করছে। এই বাজেট একদম জনস্বার্থ বিরোধী। সেজন্য এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত কাট-মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর** : মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে শিক্ষা বিভাগের মন্ত্রী মহোদয়গণ শিক্ষা খাতের ব্যয়-বরাদ্দের মঞ্জুরি চেয়ে যে বাজেট প্রস্তাব পেশ করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য আমি উপস্থাপিত করছি। একটু আগে বিরোধী পক্ষের একজন বক্তা তাঁর বক্তব্য রাখলেন। তাঁর কথা শুনে শেক্সপিয়ারের একটা কথা মনে পড়ছে, "It is a tale told by an idiot full of sound and funy signifying nothing ওঁদের উপলব্ধি আছে কিনা জানিনা, স্বাধীনতার পর ওঁরা ৪৫ বছর কেন্দ্রীয় শাসনে ছিলেন। কিছু দিন আগে বি. জে. পি. তৃণমূল জোট সরকার একজন প্লাই উড ব্যবসায়ী চেতলাঙ্গীয়াকে দিয়ে ভারতবর্ষের শিক্ষা নীতি ঘোষণার চেষ্টা করেছিলেন। তখন আমাদের পাঁচ জন শিক্ষামন্ত্রী দিল্লিতে গিয়ে ভারতবর্ষের সমস্ত রাজ্যের শিক্ষামন্ত্রীদের নেতৃত্ব দিয়ে—চেতলাঙ্গীয়ার সেই মৌলবাদী শিক্ষা-নীতি, শিক্ষাকে গৈরিক করণ করার নীতি তারা গ্রহণ করতে যাচ্ছিল—তাকে বাধা দেন। বিরোধী বন্ধুদের আমি বলব, আপনাদের যদি মানবিকতা থাকত, শিক্ষা সম্পর্কে যদি আপনাদের সচেতনতা থাকত তাহলে আপনারা আমাদের শিক্ষামন্ত্রীদের ধন্যবাদ জানাতেন। পশ্চিমবঙ্গের শিক্ষামন্ত্রীরা নেতৃত্ব দিয়ে গোটা ভারতবর্ষের শিক্ষাকে বাঁচিয়েছেন। এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বহু বৈচিত্রে বৈচিত্রময় ভারতবর্ষ, বিশাল ভারতবর্ষ। কিছুক্ষণ আগে যাঁরা এখানে বক্তৃতা করছিলেন তাঁরা ১৯৭৬ সালে শিক্ষাকে সংবিধানের যুগ্ম তালিকায় নিয়ে গিয়েছেন। যখন তাঁরা এই কাজ করেন তখন তাঁরা কী বলেছিলেন? তাঁরা বলেছিলেন, 'শিক্ষার প্রতি দায়-বদ্ধতা বাড়াবার জন্য, শিক্ষাকে প্রসারিত করার জন্য এবং অধিকতর উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারেরও দায়-দায়িত্ব আছে। তাই শিক্ষাকে যুগ্ম

তালিকায় নিয়ে আসা প্রয়োজন।' আমরা আশ্বস্ত হয়েছিলাম। আমরা ভেবেছিলাম—বোধ হয় কেন্দ্রীয় সরকার গোটা ভারতবর্ষে শিক্ষাকে একটা গতি পথ দেবেন। তারপর যত দিন কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় ছিল তত দিন পর্যন্ত আমরা কি দেখলাম? বলুন তো ভারতবর্ষের শিক্ষা-নীতি কি? ভারতবর্ষে কি আজ পর্যন্ত কোনও শিক্ষা-নীতি গৃহীত হয়েছে? না, হয়নি। কিন্তু আমরা বামফ্রন্ট সরকার আমাদের রাজ্যের জন্য যে শিক্ষা নীতি গ্রহণ করেছি, সেটা হল—সামগ্রিকভাবে সমস্ত জনসাধারণের জন্য শিক্ষা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সেই ঔপনিবেশিক আমলে দেখেছিলাম ইনফিলট্রেশন থিওরী ওপর থেকে চুঁইয়ে চুঁইয়ে নিচে শিক্ষা আসবে। তাতে কিছু লোক কেরানি তৈরি হবে, কিছু আমরা তৈরি হবে। ঔপনিবেশিক শাসকরা সেই শিক্ষা নিজেদের শ্রেণী স্বার্থে আমাদের গোটা দেশে প্রতিষ্ঠিত করেছিল—একচেটিয়া বৃহৎ পুঁজিপতি, জোতদার, জমিদারদের স্বার্থে পরবর্তীকালেও শিক্ষাকে ওঁরা পরিচালিত করেছেন। তাই আজকে স্বাধীনতার ৫২ বছর পরেও আমরা দেখছি ভারতবর্ষে কোনও শিক্ষা-নীতি নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্তমান কেন্দ্রীয় সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে তাঁরা বলেছিলেন যে, তাঁরা এই দিকে নজর দেবেন। কিন্তু আমরা কি দেখলাম? ঐ একই ভাবে আমাদের শিক্ষা ব্যবস্থাকে উপেক্ষিত রাখা হয়েছে। তাঁরা যা বলেছিলেন তা ছিল তাঁদের নির্বাচনী প্রতিশ্রুতি মাত্র। এবং গত কেন্দ্রীয় বাজেট তা প্রমাণ করে দিয়েছে যে, এই কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের সাধারণ মানুষকে সামগ্রিকভাবে শিক্ষা দিতে চাননা। সাধারণ মানুষকে শিক্ষা দেওয়ার কোনও দৃষ্টিভঙ্গিই তাঁদের নেই। তাই শিক্ষার প্রতি তাঁদের সীমাহীন অবহেলা। শুধু তাই নয়, শিক্ষাকে অবৈজ্ঞানিক পন্থায় পরিচালিত করে শিক্ষার আঙ্গিনাকে সাম্প্রদায়িক বিষ বাষ্পে কলুষিত করার সব রকম উদ্যোগ বর্তমান কেন্দ্রীয় কেয়ারটেকার সরকার গ্রহণ করেছে। অপর দিকে ভারত রাষ্ট্রের একটা অঙ্গ রাজ্যে—পশ্চিমবঙ্গে—বামফ্রন্ট সরকার ২২ বছর ধরে স্থির নীতি নিয়ে চলেছে।

[2-40 – 2-50 p.m.]

কিন্তু বামফ্রন্ট সরকার গত ২২ বছর ধরে একটা শিক্ষানীতি গ্রহণ করতে পেরেছে। এখানে মাননীয় বন্ধুবর শ্রী সঞ্জীব দাস বলে গেলেন ব্যর্থতা। কিন্তু আমি বলছি, যে কটি বিষয়ে বামফ্রন্ট সরকার কৃতিত্বের দাবি করতে পারে তার মধ্যে শিক্ষা হচ্ছে অন্যতম। সেই কারণে এই শিক্ষা ব্যবস্থা দেশবাসীর দৃষ্টি আকর্ষণ করেছে। আজকে নিরক্ষরতার ব্যাধি শধু দূর করা নয়—এই নিরক্ষরতার ব্যাধি মূল কারণ ছিল শ্রেণী শাসনের ফল। এর ফলে গরিব মানুষ তাদের পেটের ক্ষুধা নিবারণার্থে লেখাপড়া শিখতে পারেনি। তাই তারা নিরক্ষর রয়ে গেছে। আজকে তাই এই নিরক্ষরতার ব্যাধি শুধু দূর করা নয়—সেই সাথে সর্বজনীন শিক্ষাকে এগিয়ে নিয়ে প্রত্যেক নাগরিককে অন্তত মাধ্যমিক

স্তর পর্যন্ত নিয়ে যাওয়া, বিজ্ঞান ও প্রযুক্তির অভাবনীয় অগ্রগমনের ফলে বিজ্ঞান ও কারিগরি শিক্ষার মানকে যুগোপযোগী করা, সবল স্তরের চাহিদা অনুযায়ী দক্ষতা সম্পন্ন ব্যক্তি সৃষ্টি করতে এবং দ্রুত বিকাশশীল বিশ্বের বিশ্বের সাথে পাল্লা দিতে বহুমুখী গবেষণার ধারাকে উন্নত করার জন্য উচ্চ শিক্ষার উপর যথোচিত গুরুত্ব আরোপ করা, জ্ঞানভাণ্ডার এবং নব-নব তথ্যরাজিকে সর্বাধিক মানুষের নাগালের মধ্যে পৌঁছে দিতে গ্রন্থাগার পরিষেবার যে গুরুত্ব এটাকে এই সরকার উপলব্ধি করতে পেরেছে। তাই আমাদের রাজ্যে ৫ জন শিক্ষামন্ত্রী আছেন। আজকে মাননীয় বিরোধীপক্ষের সদস্য শিক্ষা নিয়ে সমালোচনা করলেন। কিন্তু তিনি কি শিক্ষার সমস্ত দপ্তরগুলি সর্ম্পকে আলোচনা করেছেন? প্রতিবন্ধীদের জন্য যে শিক্ষা দেওয়ার ব্যবস্থা আছে, তাদের যে শিক্ষা দেওয়া প্রয়োজন সেই সর্ম্পকে উনি কি বলেছেন? সাক্ষরতা সম্পর্কে বলেছেন? প্রথা-বহির্ভূত শিক্ষা সম্বন্ধে বলেছেন? খালি টেকনিক্যাল শিক্ষা সম্বন্ধে একটি অক্ষর বলেছেন। উনি গ্রন্থাগার শিক্ষা সর্ম্পকে কি বলেছেন? বলেন নি। এইজন্যই তো শিক্ষাকে ভাগ ভাগ করে বিভিন্ন বিভাগ করে ৫ জন মন্ত্রীর উপর দায়িত্ব দেওয়া হয়েছে যাতে শিক্ষার অগ্রগতি ঘটানো যায়। আমরা জানি, শিক্ষা আনে চেতনা, চেতনা ঘটনায় পরিবর্তন। এই দৃষ্টিই আমরা শিক্ষার উপর সর্বোচ্চ গুরুত্ব দিতে চাই। সেই কারণে এখন বিভিন্ন দপ্তর করা হয়েছে। গ্রন্থাগার পরিষেবা দপ্তর, গণ-শিক্ষা বিভাগ, যার মধ্য রয়েছে প্রতিবন্ধী শিক্ষা, সাক্ষরতা এবং প্রথা বহির্ভূত ও অন্যান্য শিক্ষা। রয়েছে কারিগরি শিক্ষা, রয়েছে প্রাথমিক, মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক ও মাদ্রাসা শিক্ষা। রয়েছে উচ্চ শিক্ষা বিভাগ এবং এই উচ্চ শিক্ষা বিভাগের মধ্যে রয়েছে উচ্চতর টেকনোলজিক্যাল এডুকেশন। এই ৫টি বিভাগের প্রচেষ্টার ফলে জনগণের সমস্ত অংশের মধ্যে শিক্ষার বিশেষ ব্যবস্থা হয়েছে যা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে করা হয়নি। কেরালা একসেপশন। তাও আপনাদের প্রশংসা করা উচিৎ, কারণ সেখানে আমাদেরই সরকার ক্ষমতায় আছে। আমরা এখানে যেমন মার্ক্সবাদে শিক্ষা দিচ্ছি না, কেরালাতেও তেমনি মার্ক্স-বাদে শিক্ষা দিচ্ছে না। কিন্তু জনসাধারণের চাহিদা মতো কেরালাতে যে শিক্ষা চালু করেছেন, পশ্চিমবাংলার সমস্ত মানুষকে সেই শিক্ষার আঙিনায় নিয়ে যেতে চাই। তমসোঃ মা জ্যোতির্গময়—অন্ধকার থেকে আলোয় নিয়ে যাওয়া। কিসেই আলো? এই আলো না হলে, এই শিক্ষা না হলে শত্রুকে শত্রু বলে মানুষ চিনতে পারে না। তাই তো আপনারা ভোট পান।

এইজন্যই আপনারা মানুষকে অশিক্ষিত করে রাখার চেষ্টা করেন। স্যার, বিদ্যালয় শিক্ষা দপ্তর দু হাজার এক সালের মধ্যে সর্বজনীন প্রাথমিক শিক্ষা চালু করার জন্য পরিকল্পনা গ্রহণ করেছেন। এখানে বিরোধীপক্ষ থেকে সি. ই. সি-চাইল্ড এডুকেশন সেন্টারের কথা বলা হল। মনে রাখবেন এটা আজকের আলোচনার বিষয়বস্তু নয়। বামফ্রন্ট সরকার রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টকে দিয়ে ৫ থেকে ৯ বছর এবং ৯ থেকে ১৪

বছরের যে সমস্ত শিশু স্কুলছুট বা বিদ্যালয় ছুট বা এক সময় বিদ্যালয়ে গিয়েছিল তারপর আর পড়াশুনা করেনি সার্ভে করে তাদের এনে শিক্ষা দেবার জন্য দায়বদ্ধতার ভিত্তিতে শিক্ষক নিয়োগ করে তাদের শিক্ষিত করে তোলার চেষ্টা করছেন। আজকে সর্বজনীন প্রাথমিক শিক্ষা চালু করার জন্য নতুন ৭ হাজার ৪২০টি প্রাথমিক বিদ্যালয় দরকার। এরমধ্যে গত দু বছরে দু হাজারটি অনুমোদন দেওয়া হয়েছে, আরও এক হাজারের দেওয়া হবে। এই নতুন ২ হাজার স্কুলের জন্য ৬ হাজার শিক্ষক নিয়োগ করতে হয়েছে। এ ছাড়া নিয়মিত শিক্ষক নিয়োগ করা হয়েছে ৪ হাজার ৫শোর মতন প্রাথমিক বিদ্যালয়গুলির জন্য। মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের ব্যাপারে বিরোধীপক্ষের বক্তা বলে গেলেন যে দায়বদ্ধতা নেই, ট্রান্সপারেন্সী নেই ইত্যাদি। তিনি জেনে রাখুন এস. এস. সি'র মাধ্যমে কয়েক সহস্র শিক্ষক শিক্ষিকা নিয়োগ করা হয়েছে। এখানে সদস্য যারা আছেন তাদের মধ্যে কেউ কি বলতে পারবেন যে তাদের এলাকায় মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক স্কুলের শিক্ষক তারা পাননি? সব হয়ত দেওয়া যায়নি কিন্তু একেবারেই পাননি সেকথা কি বলতে পারবেন? তারপর বিরোধীদলের সদস্য যিনি আবার শিক্ষা সাবজেক্ট কমিটিরও সদস্য তিনি বললেন যে লক্ষ লক্ষ শিক্ষক অবসর নিয়েছেন আর কোটি কোটি শিক্ষক নাকি পেনসন পাননি। শিক্ষা সাবজেক্ট কমিটিতে এ নিয়ে আমরা আলোচনা করেছিলাম এবং সমস্ত প্রাথমিক শিক্ষক সংগঠনগুলিকে ডেকেছিলাম। সেখানে কেউ সংখ্যাটা বলতে পারলেন না। তাদের সময় দেওয়া হল বলার জন্য কিন্তু কেউ পারলেন না। শুনে রাখুন, এক দফায় ৮০ হাজার শিক্ষক শিক্ষিকা এবং শিক্ষা কর্মী যারা অবসর গ্রহণ করেছেন তাদের পেনসনের বন্দোবস্ত করা হয়েছে। তারপর আপনারা কিছু শিক্ষককে ভুল বুঝিয়ে ৬৫ বছরে অবসরের জন্য সই করালেন। আজকে যদি তাদের কাছে যান তাহলে তারা আ[illegible] পিঠের চামড়া তুলে নেবে। তারা আজকে বলছেন, ওরা নিজেরা ৬০ বছরের জন্য সই করে আমাদের ৬৫ বছর করিয়ে আমাদের জীবনযন্ত্রণা বাড়িয়ে সর্বনাশ করে দিলেন। আমরা দেখেছি, আপনাদের সময় পশ্চিমবঙ্গের শিক্ষা জগতে নৈরাজ্য ও অরাজকতা সৃষ্টি করে শিক্ষা ক্ষেত্রে চরম বিপর্যয়ের সৃষ্টি করেছিলেন। সেই সময় গণ টোকাটুকি, শিক্ষক মহাশয়দের ক্লাসের মধ্যে মারা—বিমল দাশগুপ্তের মতন প্রধান শিক্ষককে আগুন পুড়িয়ে মারা হয়েছিল চেয়ারে সঙ্গে বেঁধে, বেলুড় টেকনিক্যাল কলেজের শিক্ষক সত্যেন চক্রবর্তীকে ক্লাসের মধ্যে কুপিয়ে কুপিয়ে মারা হয়েছিল। এই রকম অরাজকতা আপনারা শিক্ষা ক্ষেত্রে সৃষ্টি করেছিলেন। বামফ্রন্টের ২২ বছরের রাজত্বে এখানে শিক্ষাকে সেই নৈরাজ্যের হাত থেকে বাঁচিয়ে একটা সুস্থির জায়গায় আমরা নিয়ে আসতে পেরেছি। আজকে প্রাথমিক বিদ্যালগুলিতে বিনামূল্যে পুস্তক দেওয়া হচ্ছে, দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক করা হয়েছে, মাদ্রাসা শিক্ষার সম্প্রসারণ করা হয়েছে, গ্রামাঞ্চলে এস/সি, এস/টি ছাত্রদের বিনামূল্যে

পোষাক দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। মিড ডে মিল কেন্দ্রীয় সরকার সাহায্য করছে না বলে—আপনাদের সময় আপনারা এবং তারপর বি. জে. পি. সরকার অসহযোগিতা করছে বলে অনেক সময় দেওয়া যায় না। উচ্চ শিক্ষা বিভাগের ব্যাপারে বলতে গিয়ে বললেন কোনও ইউনিভার্সিটি হয়নি। কোন সময় বিদ্যাসাগর ইউনিভার্সিটি হয়েছে?

[2-50 – 3-00 p.m.]

কোন সময়ে বি. ই কলেজকে ডিমড ইউনিভার্সিটি করা হয়েছে আপনার জানেন? আমরা দেখেছি যে, গতকাল সত্যসাধনবাবু রিপোর্ট দিয়েছিলেন যে শিল্পায়নের যুগে পশ্চিমবাংলা শিল্পায়নকে গ্রহণ করতে চায়। সুতরাং এই শিল্পায়নে সহযোগিতা করার জন্য, উচ্চ প্রযুক্তি ছাত্র-ছাত্রিদের দরকার এবং তার জন্য ওয়েস্ট বেঙ্গল ইউনিভার্সিটি অব টেকনোলজি প্রতিষ্ঠিত হচ্ছে এই বছর। ৫ জনকে নিয়ে কমিটি করা হয়েছিল, তার রিপোর্ট গতকাল এসেছে। উনি এখানে আছেন, উনি আরও বিশদ ভাবে বলবেন। আমরা দেখেছি যে বহু নূতন কলেজ প্রতিষ্ঠিত হয়েছে, বহু অধ্যাপক নিয়োগ করা হয়েছে, বহু দলেজে অনার্স কোর্স করা হয়েছে, থ্রি ইয়ার্স ডিগ্রি কোর্স করা হয়েছে। এই কলেজগুলি থেকে একাদশ, দ্বাদশ শ্রেণী নামিয়ে এনে যেটা দশম শ্রেণীর স্কুল, সেই স্কুলগুলিকে একাদশ, দ্বাদশ শ্রেণীতে রূপান্তরিত করার ব্যবস্থা হয়েছে। কেননা, আমরা জানি কলেজে উচ্চ মাধ্যমিক শিক্ষা ঠিকমতো হচ্ছে না। তাই কলেজগুলি থেকে সমস্ত উচ্চ মাধ্যমিক শিক্ষাকে নামিয়ে এনে আবার মাধ্যমিক বিদ্যালয়কে আপ গ্রেড করে উচ্চ মাধ্যমিক শিক্ষা দেবার ব্যবস্থা হচ্ছে। এখানে কারিগরি শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় আছেন। আমরা দেখেছি যে, তিনি বিশ্ব ব্যাঙ্কের টাকায় অনেকগুলি আই. টি. আই এবং পলি টেকনিক তৈরি করছেন। এমন কি শুধু মেয়েদের জন্য কতকগুলি কারিগরি মহাবিদ্যালয়, আই. টি. আই. এবং পলি টেকনিক স্থাপন করেছেন। আমাদের প্রায় ৯ লক্ষের মতো নিরক্ষর, তারা সাক্ষরতার আলোয় পৌঁছেছে। এদের উচ্চ শিক্ষার জন্য রবীন্দ্র মুক্ত বিদ্যালয়, এই সমস্ত সৃষ্টি ব্যবস্থা করা হয়েছে। আমাদের যে গ্রন্থাগার পরিষেবা দপ্তর থেকে যারা সাক্ষরতায় উত্তীর্ণ হয়েছে তারা যাতে আরোও পরবর্ত্তীকালে শিক্ষা লাভ করতে পারে তার জন্য বই-পত্র বিভিন্ন লাইব্রেরীতে দেবার ব্যবস্থা করা হয়েছে। আমরা দেখেছি যে ১৯৮১ সালে প্রতিবন্ধীদের জন্য ওয়ার্ল্ড ডিজাবেল ডে অর্থাৎ বিশ্ব প্রতিবন্ধী দিবস ঘোষণা করা হয়েছিল। তার আগে পর্যন্ত ভারত সরকার-এর কোনও গরজ ছিল না তাদের জন্য কিছু করা। আমার কাছে হিসাব আছে যে চার রকমের প্রতিবন্ধী আছে—মেন্টালী রিটারডেড, হিয়ারিং ইমপ্যারেড, ব্লাইণ্ড এবং অর্থোপেডিক্যাল হ্যাণ্ডিক্যাপ। এই ৪ ধরনের প্রতিবন্ধীদের জন্য কোনও ইন্সটিটিউশন কলকাতায় নেই। এখানে ডেফ অ্যাণ্ড ডাম স্কুল ছাড়া আর কিছু ছিলনা। আমাদের

বামফ্রন্ট সরকারের মাননীয় মন্ত্রী মহাশয়া অঞ্জু কর, তিনি বিভিন্ন জেলায় এই প্রতিবন্ধীদের জন্য শিক্ষালয় করছেন, প্রতিবন্ধীদের জন্য শ্লেট পদ্ধতিতে শিক্ষালয় খোলার ব্যবস্থা করেছেন। গ্রন্থাগার পরিষেবা সম্পর্কে আপনারা জানেন যে অনেকগুলি জেলায় এবং ব্লকে গ্রন্থাগার পরিষেবার জন্য গ্রন্থাগার দেওয়া হয়েছে। আমরা দেখছি যে গ্রামীণ গ্রন্থাগার আছে, টাউন লাইব্রেরী আছে, মহকুমা লাইব্রেরী আছে, জেলা লাইব্রেরী আছে, আবার সেন্ট্রাল লাইব্রেরী প্রতিষ্ঠিত হচ্ছে। আপনারা বই পড়েনা না, বই পোড়ান। আমরা দেখেছি যে, হুগলি জেলায় বলপাইতে কংগ্রেস, তৃণমূল বই পুড়িয়েছেন, আপনারা বই পড়েন না। পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে যদি সার্বিক সর্বজনীন শিক্ষায় পরিণত করতে হয়—সমালোচনা করে কিছু হবে না, কারণ এত বড় একটা কর্মকাণ্ডে ত্রুটি-বিচ্যুতি কিছু থাকতেই পারে—তাহলে শিক্ষাকে উচ্চতম শ্রেণী থেকে শুরু করে সমাজের নিম্নতম শ্রেণী, ডাউনট্রোডেন, সকলের মধ্যে নিয়ে যেতে হবে এবং শিক্ষাকে পরিমাণগত এবং গুণগত, কোয়ালিটেটিভ এবং কোয়ান্টিটেটিভ করতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাধীনতার পর ভারতবর্ষে কোনও শিক্ষানীতি গৃহীত হয়নি। বর্তমানের কেন্দ্রীয় সরকার, তারা শিক্ষায় মৌলবাদ নিয়ে আসছেন, ইতিহাসকে বিকৃত করতে চাইছেন। উত্তরপ্রদেশ এবং মধ্যপ্রদেশে এটা তারা সরস্বতী বন্দনা দিয়ে শুরু করেছেন, অন্যান্য সম্প্রদায়ের মৌলিক অধিকারের উপর আঘাত করছেন। আজকে বি. জে. পি. ইতিহাসকে বিকৃত করছেন। ওরা বলছেন, ভগত সিং নাকি একজন উগ্রপন্থী। এর বিরুদ্ধে ওদের তো কোনও আন্দোলন করতে দেখছি না। শিক্ষাকে গেরুয়াকরণ করার বিরুদ্ধে—তৃণমূলের মাত্র একজন রয়েছেন, কিন্তু কংগ্রেসের তো অনেকে আছেন—তারা তো কোনও প্রতিবাদ করেন না। আসলে ওরা কিছু বোঝেন বলে মনে হয় না। ঔপনিবেশিক কারণে আমরা কেরানি তৈরি করতে যে শিক্ষা ব্যবস্থা দেশে চালু হয়েছিল তার জায়গায় পরিমাণগত এবং গুণগত শিক্ষা-ব্যবস্থা চালু করতে বামফ্রন্ট সরকার প্রয়াসী হয়েছেন। তারজন্য আমরা সমালোচকদের সন্তুষ্ট করতে পারছি না। গণমুখী শিক্ষা ব্যবস্থার দিকে বামফ্রন্ট সরকার এগিয়ে যাবেন, তারজন্য এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, পাঁচজন শিক্ষামন্ত্রী যৌথভাবে ৪৯১৪, ৪২,০৪,০০০ টাকার যে বাজেট বরাদ্দর দাবি পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। কেন এই বাজেটের বিরোধিতা করছি? কারণ এই বাজেটে যে শিক্ষানীতি তাতে নীতি বলে কিছু নেই, এটা বিভ্রান্তিকর এবং রাজনীতিসর্বস্ব। শিক্ষাতে দু'রকম পলিটিক্স হতে পারে—এক, পলিটিক্স ইন এডুকেশন; আর একটি হতে, পারে পলিটিক্স

স্তর থেকে আরম্ভ করে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত কিভাবে এডুকেশনে ওরা পলিটিক্স করছেন সেটা কিছু আগে সঞ্জিববাবু বলেছেন। আমার পূর্ববর্ত্তী বক্তা মাননীয় পদ্মনিধিবাবু কংগ্রেস আমলে কি হয়েছে সেটা বলেছেন, কিন্তু এখনকার বাস্তব অবস্থাটা কি সেটা বললেন না। আমরা যেখানে কিছুদিনের মধ্যে একবিংশ শতাব্দীতে প্রবেশ করতে যাচ্ছি এবং সারা বিশ্ব যখন মাল্টি-লিঙ্গুয়াল, মাল্টি-কালচারাল সোসাইটিগুলি এগিয়ে যাচ্ছে, তখন আমাদের সামনে যে সমস্যাগুলি দেখা দিয়েছে সেগুলো দূর করতে হবে। এবং সেটা একমাত্র শিক্ষা-ব্যবস্থার মাধ্যমেই হতে পারে। এ সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে তার কোনও ইঙ্গিত উনি দিলেন না।

[3-00 – 3-10 p.m.]

টোয়েন্টি ফার্স্ট সেনচুরিতে শিক্ষা কি হবে শিক্ষা বাজেটে তার কোনও সমন্বয় নেই। আমি আপনার মাধ্যমে একটা বিষয় উল্লেখ করতে চাই। বছর তিনেক আগে 'ইউনেসকো' একটা কমিশন তৈরি করেছিল। সেই কমিশনের উদ্দেশ্য ছিল ইন টোয়েন্ট ফার্স্ট সেনচুরি। সেই কমিশনের চেয়ারম্যান ছিলেন স্যার জেক্স ডেলরস। তাঁর নেতৃত্বে, তাঁর চেয়ারম্যানশিপে যে কমিশন হয়েছিল তাতে ভারতবর্ষের একজন সদস্য ছিলেন, তাঁর নাম হচ্ছে করণ সিং। তাঁরা যে রিপোর্ট পেশ করেছিলেন তার নাম দিয়েছিলেন লারনিং ট্রেজার উইদিন। তাঁরা বলেছিলেন গোটা পৃথিবীকে, সারা বিশ্বকে ৪টি পিলারের এডুকেশনকে নিয়ে দিয়ে যেতে হবে। সেই পিলারের এক নম্বর পিলার হচ্ছে লারনিং টু নো। আজকে শিক্ষা ব্যবস্থাটার মধ্যে নানা রকম ইনফরমেশন আছে। সেখানে সব সাবজেক্ট ম্যাটার গ্রহণ করা যাবে না, দি টট শিক্ষা দিতে হবে, হাউ টু লার্ন, হাউ টু নো থিংস? দ্বিতীয় নম্বর হচ্ছে লারনিং টু ডু। মিঃ কান্তিবাবু দেখেছেন, বলছেন লারনিং টু ডু। কাজ করতে হবে, কাজের মাধ্যমে শিক্ষা দিতে হবে। ১৯৭৬ সালে যে ক্যারিকুলাম তৈরি করা হয়েছিল তার একটা সাবজেক্ট ছিল ওয়ার্ক এডুকেশন, কাজের মাধ্যমে শিক্ষা দিতে হবে। তার মানে হচ্ছে এডুকেশন ইন ওয়ার্ক, এডুকেশন ফর ওয়ার্ক, এডুকেশন বাই ওয়ার্ক। 'ইউনেসকো'-র রিপোর্টের সঙ্গে এর খানিকটা মিল ছিল। কান্তিবাবু সেটা তুলে দিয়েছেন থার্ড পিলার হচ্ছে লারনিং টু লিভ টুগেদার। আজকে সারা বিশ্বের মানুষ লিভ অ্যাণ্ড লেট লিভ এই চিন্তাধারা এডুকেশনের মাধ্যমে ছাত্রদের দিতে পারেনি, সারা পৃথিবী পারেনি ভারতবর্ষ পারেনি পশ্চিমবাংলাও পারেনি। লারনিং টু লিভ টুগেদার এটা আমার কথা নয়, 'ইউনেসকো'-র কমিশনের কথা। ফোর্থ পিলার, সেটা হচ্ছে লারনিং টু বি, যেটা স্বামী বিবেকানন্দ বলেছিলেন, "Be brave and make it, let this be the mission of your life." এখানে বলছে লারনিং টু বি, এটা প্রথম থেকে ইউনিভার্সিটি পর্যন্ত ছাত্রদের এই চিন্তাধারার দিকে নিয়ে যেতে হবে। আজকে পশ্চিমবাংলার রাজ্য

সরকার এই শিক্ষাগুলিকে নিয়ে চিন্তা ভাবনা করছে নাকি শিক্ষাকে রাজনীতির দিকে নিয়ে যাচ্ছে সেটা নিয়ে আমাদের চিন্তা করতে হবে। আজকে এই বামফ্রন্ট সরকার প্রাইমারী স্তর থেকে শুরু করে গোটা শিক্ষা ব্যবস্থাটাকে ২৩ বছরের রাজত্বে ভেঙে চুরমার করে দিয়েছে। সবচেয়ে বেশি যদি ক্ষতি হয়ে থাকে তাহলে এই শিক্ষা ব্যবস্থার মধ্যে হয়েছে। আজকে ওনারা প্রতি পদে পদে ভুল করে ভুল সংশোধন করবার জন্য। ১৯৮৩ সালের পর আবার ক্লাস টু থেকে ইংরাজি শিক্ষা শিক্ষা ব্যবস্থায় চালু করতে যাচ্ছেন। গত ১৫ বছরে হাজার হাজার ছাত্র-ছাত্রিদের যে ক্ষতি হয়ে গেল তার কৈফিয়ত কে দেবেন? তারা যে পেছিয়ে গেল, তাদের এই যে ক্ষতি হয়ে গেল সেই ক্ষতিপূরণ কি সত্যবাবু কান্তি বাবু দিতে পারবেন? আজকে অমর্ত্য সেন নোবেল প্রাইজ পেয়েছেন, তিনি বললেন এডুকেশন ফর অল, হেলথ ফর অল। তিনি সর্বজনীন শিক্ষার কথা বললেন। এটা তো কন্সটিটিউশনাল অবলিগেশন ছিল। ভারতবর্ষে যখন ইউ. এন কনভেনশন অন দি রাইটস অফ দি চাইল্ড হয়েছিল তাতে সিনেটরিজ হচ্ছে ভারতবর্ষ। সেখানে কি বলা হচ্ছে সেই কনভেনশনে? বলা হচ্ছে—

"That signetories 'recognise the right of the child to education, and with a view to achieving this right progressively and on the basis equal opportunity, they shall, in particular, make primary education compulsory and free to all."

এটা আর্টিকেল ২৮-এ দেওয়া আছে। বামফ্রন্ট সরকার বলেছেন, পদ্মনিধি ধর মহাশয় বললেন যে আমরা সর্ব্বজনীন শিক্ষার দিকে যাচ্ছি। কিন্তু কিভাবে তাঁরা এগোচ্ছেন? আমরা ইউনিভার্সাল প্রাইমারী এডুকেশন বলতে কি বুঝি এবং আমরা কোথায় যেতে চাইছি?

Universal Primary Education means universal provision of facilities, universal enrolment and universal retention. Universal facilities would include universal provision of schools, universal supply of teaching learning materials and required number of teachers in schools.

এখানে এই যে রিটেনশন, ড্রপ আউটের কথা সঞ্জীববাবু বললেন, সকলকে আমরা আনতে পেরেছি কিনা, সেগুলো সবাই দেখলেন।

National Council of Applied Economic Research, New Delhi Universal provision of facilities many ensure liberty to enter but ability to enter depends on many other factors like socio-economic conditions of

a learner, educational background of parents, attitudes etc. So if the goal of Universalisation of elementary education is to be realised some questions are very important in the context of education policies.

From the present study it is clear that education for all is still an elisive dream in West Bengal It is necessary to fine tune policies and programmes if the goal of universalisation of primary education is to be achieved in near future.

স্যার, আজকে বামফ্রন্ট সরকার এই সর্বজনীন শিক্ষার জন্য তাঁরা এগোচ্ছেন, এটা ঠিক, আপনাদের সরকারের ডিসিসনের আগে এডুকেশন সাবজেক্ট কমিটি এটাকে টেক আপ করেছিল এক বছর ধরে সেখানে আমরা একসারসাইজ করেছি। সেখানে বিভিন্ন স্তরের মানুষকে আমরা ডেকেছি। মন্ত্রী মহাশয়রা এসেছেন, বিভিন্ন শিক্ষকরা এসেছেন। শিক্ষক সংগঠনকে ডাকা হয়েছে। বিভিন্ন ডিস্ট্রিক্টের প্রাইমারী কাউন্সিলের চেয়ারম্যান এবং সেক্রেটারিদের ডাকা হয়েছে। ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অফ প্রাইমারী এডুকেশনকে ডাকা হয়েছে। সকলেই বলেছেন আমাদের সর্বজনীন শিক্ষার সম্ভাবনা ও প্রতিবন্ধকতা কি। এখন যে অবস্থা সৃষ্টি হয়েছে, কান্তিবাবু প্রকাশ্যে স্বীকার করেছেন, এরজন্য যে অর্থ দরকার, যতগুলো স্কুল প্রতিষ্ঠা করা দরকার, যতজন শিক্ষক নিয়োগ করা দরকার তার পয়সা নেই। বিভিন্ন স্তরের যাঁরা এসেছেন তাঁরা বলেছেন। বর্তমানে দুধের স্বাদ ঘোলের মাধ্যমে মেটাবার সিদ্ধান্ত করেছেন কান্তিবাবু এবং অর্থমন্ত্রী অসীমবাবু। এগুলো নর্মাল শিক্ষাকেন্দ্র হবে না, এগুলো শিশু কেন্দ্র হবে। বিভিন্ন সেক্টর থেকে এখানে যাঁরা এসেছেন সবাই বলেছেন, এ থেকে আর যাই হোক, আসল শিক্ষা হবে না। সর্বজনীন শিক্ষা হতে পারে না। এমন কি বামফ্রন্টের বিভিন্ন শিক্ষক সংগঠন তাঁরা বলেছেন যে, এই ব্যবস্থা যদি করা যায়, তাহলে এখানে গরিব ঘরের ছেলেমেয়েরা আসবে। এক হাজার টাকার সহায়িকা যাঁরা আছেন তাঁদের দ্বারা শিক্ষা হবে না। তাঁরা বলেছেন, এই যে পরিস্থিতি হচ্ছে, যেমন লিটারেসী প্রচার করার সময়ে সকলকে ভাঁওতা দেওয়া হয়েছে, সেই রকম এখানেও ভাঁওতা দেওয়া হবে। আসলে কাজের কাজ কিছুই হবে না। ১৯৯৯ সালে লিটারেসী মিশন হয়। এটা তো সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম। ইউনিভার্সাল লিটারেসী মিশন থেকে আপনারা টাকা পেলেন—মধু না পেলে তো আপনারা কিছু করেন না—যখন আপনারা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে টাকা পেলেন, আপনারা চালু করলেন ৯০ সালে। তারপরে যাদের সাক্ষর বলে ডিক্লিয়ার করলেন, বিভিন্ন কাগজে বেরিয়েছে কতজন সত্যিকারের সাক্ষরতা লাভ করেছে। বাঁকুড়া জেলায় সেখানে ৫.৪৫ লক্ষ অ্যাডাল্ট লার্নার্স, আসলে তারমধ্যে ৫.৪০ ল্যাক্স ওয়ার ডিক্লিয়ার্ড সাকসেসফুল।

[3-10 – 3-20 p.m.]

তারমধ্যে সবচেয়ে আশ্চর্যের ব্যাপার যে, ৩.১৫ লক্ষ বই দেওয়া হলেও বাকি ১.৩৫ লক্ষ বিনা বইতেই তাদেরকে সাক্ষর হয়ে গেছে বলা হল। মেদিনীপুরেও একই ঘটনা। ওখানে সাক্ষরতার জন্য অনেক কাগজ পত্র কেনা কাটা হয়েছে, টাকা দিয়ে সাক্ষরতা করানো হয়েছে। এসব খবর তো আমরা কাগজেই পড়েছি, আমি আর তা রিপিট করতে চাই না। কত লক্ষ লক্ষ টাকার দুর্নীতির অভিযোগ এই সাক্ষরতা অভিযান নিয়ে বলার নয়। যেখানে সর্বজনীন শিক্ষার কথা বলা হয়েছে, সেখানে শুধু নাম সই করতে পারলেই তাকে শিক্ষিত বলে ধরা হচ্ছে এবং সর্বজনীন শিক্ষায় পৌঁছে গেছে ধরা হয়েছে। তারপরে মাদ্রাসা এডুকেশন সম্পর্কে বলছি কারণ এখানে কাশেম সাহেব বসে আছেন, তিনি হচ্ছেন ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ মাদ্রাসা এডুকেশনের প্রেসিডেন্ট। তাঁরই নেতৃত্বে এই বোর্ডের মাদ্রাসা এডুকেশন চলছে। এই মাদ্রাসা এডুকেশনে বোর্ড টু গাইড, টু কন্ট্রোল অ্যাণ্ড সুপারভাইজ মাদ্রাসা এডুকেশন। সেখানে আপনার নেতৃত্বে আপনাকে স্ট্যাম্প মেরে প্রেসিডেন্ট করে বসিয়ে রেখে দিয়েছেন। সেখানে আপনার নেতৃত্বে যে কমিটি হয়েছিল সেই কমিটি রিপোর্ট দিয়েছিল। সেখানে স্কুলে মাদ্রাসা এডুকেশনের স্ট্যাণ্ডার্ড কি হওয়া উচিত—আলিম ইকোব্যালেন্ট টু মাধ্যমিক এবং আলিম পাশ করলে পরে ফাজিলে ভর্ত্তি হবে। ফাজিল ওয়ান মানে এগারো ক্লাশে ভর্ত্তি এবং তারপরে ফাজিল টু। আপনি চেয়ারম্যান of West Bengal Board of Madrasa Education.

বসে আছেন, একটা পুতুল হয়ে বসে আছেন। আপনার রিপোর্ট ১৯৯২ সালে সাবমিট করেছেন, কিন্তু আজ পর্যন্ত কিছু হল না। কেন হচ্ছে না সেই ব্যাপারে আপনি কোনও ব্যবস্থাও নিচ্ছেন না। আজকে ১৯৮২ সালে রিপোর্ট সাবমিট করা সত্বেও মাদ্রাসা এডুকেশন সম্পর্কে সরকারের কোনও চেষ্টা নেই। আসলে তারা এই এডুকেশনের বিপক্ষে, যদি আপনারা সত্যিকারের পক্ষে হন তাহলে এইভাবে ভাঁওতা দিয়ে কোন লাভ নেই। আপনারা সোজাসুজি বলুন যে কিছু হবে না। আজকে ২৮.৩.৮২ সালে রিপোর্ট জমা পড়ল কিন্তু আজ পর্যন্ত কিছু হল না। মন্ত্রী এখানে আছেন এবং মাদ্রাসা বোর্ডের প্রেসিডেন্ট রয়েছেন, কেন এই মাদ্রাসা এডুকেশন ইমপ্লিমেনটেড হল না বলুন। প্লিজ সি ইট। স্যার, আজকে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্তরে যত ছেলে মেয়ে পড়ছে তাদের দিয়ে আপনারা দুধের সাধ ঘোলে মেটাবার চেষ্টা করেছেন। এখানে মাননীয় পদ্মনিধি বাবু বললেন কলেজ থেকে এগারো বারো ক্লাশ উঠিয়ে দেওয়া হবে, ওখানে আর পড়তে দেওয়া হবে না। এইকথা তো আমরা বারেবারে বলেছি যে এটা হতে পারে না, তার যে পেডোগগিক্যাল ডিফারেন্স রয়েছে নাইন এবং এলাভেনের মধ্যে সেটা বুঝতে হবে। লেট দেয়ার বি সেপারেট এডুকেশন ফল দি প্লাস টু স্টেজ। এবং সেটা স্কুলে না

গিয়ে সেপারেট সেন্টার করে করলে ভাল হয়। এডুকেশনাল পয়েন্ট অফ ভিউ দিয়ে এটা জাস্টিফায়েড নয় এবং সেইভাবে এটা নিয়ে চিন্তা ভাবনা করবেন। তারপরে সর্বজনীন শিক্ষার ব্যাপারে ভি. কে রামাচন্দন যা বলেছেন 'Though systems of non-formal schooling are valuable, universal education and mass literacy cannot be achieved without the establishment of universal formal schooling.' সুতরাং এই জিনিসগুলো একটু ভাবুন। তারপরে মাধ্যমিকের সিলেবাসের সঙ্গে উচ্চ মাধ্যমিকের সিলেবাসের একটা বিরাট ফারাক এবং এই ব্যাপারে আপনারা একটা কমিটি করেছেন, তার কি হল? উচ্চ মাধ্যমিকের সিলেবাসের সঙ্গে মাধ্যমিকের সিলেবাসের ফারাক রয়েছে এই কারিকুলামকে কমিটির কথা ছিল কো-অর্ডিনেট করবে, কিন্তু সেই কমিটির রিপোর্টও এখন হয়নি। এই বিষয়ে আপনারা ভাবনা চিন্তা করা দরকার। আপনারা মাধ্যমিকে টিচার এবং স্টুডেন্ট রেসিও ১ঃ৮০ করেছেন। এটা নিয়ে শিক্ষকদের মধ্যে একটা অসন্তোষ রয়েছে এবং আপনার বামফ্রন্ট শরিক দলের সমস্ত শিক্ষক সংগঠনের থেকে বলা হয়েছে ১ঃ৮০ সার্কুলার সুড বি উইথ ড্রন। আপনি জানেন তাপস মজুমদার, তিনি বলেছিলেন ১ঃ৩০ করা উচিত, সেখানে আমাদের সময়ে ১ঃ৪০ ছিল। আর আপনারা সেটা বাড়িয়ে ১ঃ৮০ করেছেন।

তার মানে আবার ১৫৯ না হলে দুটো সেকশান হবেনা এতে কি শিক্ষার কিছু হবে, এটা ভাববার জন্য আমি অনুরোধ করছি। আজকে আমি একটি কথা বলতে চাই, হায়ার এডুকেশন মিনিস্টার একবার আমাদের সাবজেক্ট কমিটিতে এসেছিলেন তিনি সেই সময় বলেছিলেন, ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজ বেসরকারি ভাবে করা হবে। তিনি প্রাইভেট কলেজ করার ব্যাপারে ইচ্ছা প্রকাশ করেছিলেন। কারণ প্রতি বছর মেডিক্যাল কলেজে এবং ইঞ্জিনিয়ারিং কলেজে পড়ার জন্য অন্য রাজ্যে প্রচুর ছাত্র চলে যায়, এর জন্য আমাদের বছরে ১২ কোটি টাকা চলে যাচ্ছে সেই কারণে অনলি টু চেক দিস। সেইজন্য আমরা এখানে চেষ্টা করছি কিছু বেসরকারি ভাবে ইঞ্জিনিয়ারিং কলেজ এবং মেডিক্যাল কলেজ খোলার জন্য। গতকাল তো এই ব্যাপারে দেখলাম কি অবস্থা? আমি বলছি না খোলা চাইনা, ইঞ্জিনিয়ারিং কলেজ হোক কিন্তু সেখানে যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা করতে হবে। কলেজের জন্য যে ইনফ্রাস্ট্রাকচার প্রয়োজন সেটা আগে করতে হবে। কোন ল্যাবরেটরি থাকবে না মেডিক্যাল কলেজ হবে, এই রকম যদি হয়, তাহলে সেখান থেকে যে সমস্ত ডাক্তাররা পাশ করে বেরুবে তারা রোগী মারার ডাক্তার হবে। ইঞ্জিনিয়ারিং কলেজের ক্ষেত্রেও এই রকম যারা পাশ করে বেরুবে তারা আবার যখন ব্রিজ করতে যাবে, তখন সেই ব্রিজ ভেঙে মানুষ মরবে। আগে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করুন, তারপরে ইঞ্জিনিয়ারিং কলেজ বা মেডিক্যাল কলেজ তৈরি হোক। এই প্রসঙ্গে আর একটি কথা বলি, বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ এবং মেডিক্যাল কলেজে

সেখানে যে টিউশন ফিস নেওয়া হচ্ছে, এইগুলি নিয়ে আপনারা চিন্তা-ভাবনা করবেন. এটা আপনাদের কাছে ভাববার জন্য আমি অনুরোধ করছি। যেমন কর্ণাটকের তামিলনাড়ুতে হয়েছে, অল দি ইঞ্জিনিয়ারিং কলেজ একটা ইউনিভার্সিটির আণ্ডারে, টেকনোলজিক্যাল ইউনিভার্সিটি—এখানেও এই রকম একটা হওয়া দরকার। স্যার, এরপরে আমি অন্য একটা দিক নিয়ে বলতে চাই, বিশেষ করে কান্তিবাবুর কাছে, প্রাথমিক ও মাধ্যমিকের শিক্ষক ও শিক্ষাকর্মিদের যে সমস্ত দাবি-দাওয়া তাদের পে স্কেল নিয়ে যে সমস্ত অ্যানোমেলিসগুলি আছে এই ব্যাপারে আপনার কাছে বারে বারে দৃষ্টি আকর্ষণ করেছি। প্রাথমিক স্তর নিয়ে সঞ্জীববাবু বলেছেন। ৬০এর উর্ধ্বে যারা ৮১ সালের ঘোষিত নীতি অনুযায়ী ছিল প্রাথমিক এবং মাধ্যমিকে, যারা ৮১ সালে কাজ করত যদি কেউ ৬৫ পর্যন্ত কাজ করতে চায় তাহলে দে উইথ গেট দি এইট্টি ওয়ান স্কেল। আর যদি নাইনট্টির স্কেল নিতে চায় তাহলে তাকে ৬০ এতে রিটায়ার্ড করতে হবে। সেখানে সেটা মিটে গিয়েছে। কিন্তু প্রাথমিকে গোটা পশ্চিমবাংলায় বেশ কিছু শিক্ষক আছেন যারা একটা একসেপশন, ২টি, ৩টি, ৪টি এক্সটেনশন পেয়েছেন, কিন্তু অনেকে আবার সেটা পায়নি। যারা স্কুলে কাজ করেন তাদেরও সই আছে মান্থলি রিটার্ন পেয়েছে, শিক্ষকরা বেতন পেয়েছে, কিন্তু এদের সার্ভিস ওয়াজ অ্যাপ্রুভ বাই দি প্রাইমারী কাউন্সিল। আপনার সঙ্গে এই ব্যাপারে আমরা পাঁচজন এম. এল. এ. দেখা করেছিলাম, আপনি কথা দিয়েছিলেন, এই অ্যানামলি দূর করে দেব। আপনার সঙ্গে দেখা হওয়ার পর আপনি বলেছিলেন এর বিরুদ্ধে যে মামলা আছে, সেটা তুলে নিন, আমরা বেরিয়ে এসে যারা মামলা করেছিলেন তাদের বলেছিলাম আপনারা তুলে নিন, তারপর কিন্তু আপনি বলেছিলেন যে শক্তি মুখার্জি অ্যাডভোকেট তিনি বলেছেন, আবার যদি সার্কুলার দেওয়া হয় তাহলে কিন্তু অসুবিধা হবে। আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই, সরকার কে চালাচ্ছে, আপনি না শক্তি মুখার্জি? এই ব্যাপারগুলি যদি হাউসে আলোচনা হত, লিখিত থাকত, তাহলে সেক্ষেত্রে আপনার বিরুদ্ধে প্রিভিলেজ মোশন আনতে পারতাম। কিন্তু এটা হয়েছিল ভদ্রলোকের চুক্তি, আপনার চেম্বারে বসে এই কথা হয়েছিল, কয়েক হাজার শিক্ষকের এই যে দূরাবস্থা তাদের ব্যবস্থা আপনি করলেন না, আজকে আমরা কি দেখতে পাচ্ছি কয়েকদিন আগে শিক্ষকরা পেশাগত দাবি দাওয়া নিয়ে আইন অমান্য করেছে, মিছিল করেছে, ডেপুটেশন দিয়েছে, কতকগুলি স্পেশ্যাল পয়েন্ট নিয়ে আমরা আন্দোলন করেছি শিক্ষা-মন্ত্রীকেও জানিয়েছি। হোয়াট অফ দি ডিমাণ্ডস, শিক্ষক-শিক্ষাকর্মিদের যেহেতু প্রোমোশনের কোন ব্যবস্থা নেই তাই কংগ্রেস আমলে প্রথম অভিজ্ঞতার মূল্য দেওয়া হয়েছিল। এক্সপিরিয়েন্স বেনিফিট ওয়াজ গিভন অ্যাট দি টাইম অফ কংগ্রেস মিনিস্ট্রি, ইন ১৯৭৫। সেই এক্সপিরিয়েন্স বেনিফিট আপনারা এসে ১৯৮১ সালে তুলে দিলেন। ১৯৯৮ সালের রোপায় আবার বললেন ইউ ইউল গেট দি এক্সপিরিয়েন্স বেনিফিট, দশ বছরে একটা, তারপরে আরেকটা।

হঠাৎ ১০ই মার্চ আবার বললেন অর্ডার ইজ উইথড্রন। আগে যারা পেয়েছে তারা আর পাবেনা। কি অপরাধে শিক্ষক-শিক্ষাকর্মী বন্ধুরা এই এক্সপেরিয়েন্স বেনিফিট পাবে না। হায়ার সেকেণ্ডারী স্কুলের যারা হেডমাস্টার তাদের আপনি স্পেশ্যাল একটা অ্যালাউন্স দেবেন, প্রাইমারী স্কুলের হেডমাস্টারদের একটা স্পেশ্যাল অ্যালাউন্স দেবেন, কিন্তু অ্যাসিস্ট্যান্ট হেডমাস্টার কোনও আলাদা স্কোপ নেই। আজকে ১৯৯৮ সালের রোপা অনুযায়ী অনেক মাস্টারমশাইরা টাকা পাইনি। এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী অনেক বার বলেছেন টাকা দেওয়া হচেছ, কিন্তু দূর্ভাগ্যবশতঃ এখন পর্যন্ত সেই টাকা ক্লিয়ার হয়নি। ৮১ সালের স্কেল অনুযায়ী যে শিক্ষকরা কাজ করছেন তারা ৬৫ বছর পর্যন্ত চাকরি করবেন, আমরা বলেছিলাম তাদের জন্য আরেকটি পে-স্কেল বেনিফিট দিন। কিন্তু কান্তিবাবু আপনি এত জেদী, আপনি বললেন যে দেওয়া হবেনা। কোনও সভ্য সরকার এটা করতে পারেনা। ১৯শে মে এর বিরুদ্ধে স্ট্রাইক ডাকা হয়েছিল। আমরা অদ্যাবধি কখনো দেখিনি কলেজ বা ইউনিভার্সিটির কোনও আন্দোলনের বিরুদ্ধে খবরের কাগজে কোনও বিজ্ঞাপন দেওয়া হয়েছে। আমরা তো বলছি না শিক্ষকদের বেতন বাড়েনি, সমস্ত স্তরের কর্মচারীদেরই বেতন বেড়েছে। এটা কি কেবলমাত্র পশ্চিমবাংলায় বেড়েছে, ভারতবর্ষের সমস্ত রাজ্যের শিক্ষকদের বেতন বেড়েছে। তার জন্য আপনি টাকা খরচ করে সমস্ত খবরের কাগজে বিজ্ঞাপন দিলেন, এটা ইতিহাসে কোথাও নেই। যে নীতি নিয়ে আপনি পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করছেন এবং রাজনীতি করছেন তা ভুল। তাই এই বাজেটের বিরোধিতা করে কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পাঁচজন শিক্ষামন্ত্রীগণ যে বাজেট উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আজকে শিক্ষা সম্পর্কে কংগ্রেস অনেক কথা বলছে। আমরা দেখেছি কংগ্রেসের সময়ে রাজ্যের শিক্ষা ব্যবস্থা কি ছিল, তাই এই বিষয় বেশি কথা বলবার প্রয়োজন হয়না। ওদের আমলে সময় মতো পরীক্ষা হত না, পরীক্ষা হলে ছুরি, ভোজালি দেখিয়ে পরীক্ষা হত, পরীক্ষার ফলাফল সময়মতো বেরোত না। আমি কুচবিহারের মানুষ, আমরা দেখেছি কংগ্রেস আমলে কুচবিহারের জেনকিং স্কুলের শিক্ষক শঙ্কর চক্রবর্ত্তীকে সি. আর. পি. এফের সামনেই দিনের বেলায় হত্যা করা হয়েছে। আমরা দেখেছি, পরীক্ষার হলগুলোতে যারা গার্ড দিত ছাত্র পরিষদের ছেলেরা তাদের শাসানি দিত। এক কথায় ১৯৭২ থেকে ৭৪ এই সময়ে শিক্ষাক্ষেত্রে একটা অরাজকতা সৃষ্টি হয়েছিল, শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্যের সৃষ্টি হয়েছিল। আজকে আমাদের যে বিষয়গুলো নিয়ে আলোচনা করতে হবে তাহল আমাদের শিক্ষা ব্যবস্থা গড়ে উঠেছে কি পদ্ধতিতে।

কি উদ্দেশ্য, লক্ষ্য নিয়ে আজকের দিনে শিক্ষা ব্যবস্থা পরিচালিত হচ্ছে? সময়ের নিরিখে, যুগের নিরিখে, অবস্থার পরিপ্রেক্ষিতে সামঞ্জস্যপূর্ণ হচ্ছে কিনা, সেইগুলো ভাববার আছে। আরা দেখেছি আমাদের ভারতবর্ষে শিক্ষার ব্যবস্থা নালন্দা, বিক্রমশীলা—বৌদ্ধ যুগে, তারপর এর মোঘল যুগ, তারপর এল ব্রিটিশ যুগ বা ইংরেজ যুগ। ইংরেজ আমলে এটা শিক্ষা ব্যবস্থা গড়ে উঠেছিল যেটা, তার প্রথম, প্রধান, একমাত্র উদ্দেশ্য ছিল ইংরেজ শাসনব্যবস্থাকে বাঁচিয়ে রাখবার জন্য একটা গোলামের জাত তৈরি করা। এই উদ্দেশ্য থেকেই তারা এদেশের শিক্ষা ব্যবস্থা গড়ে তুলেছিল। কিন্তু এই দেশের মণীষী যারা—বিবেকানন্দ ইত্যাদির মতো, তাঁরা মনে করেন, Like fire in a peice of flint knowledge exist in mind, but the suggestion is the fiction which brings it out.

বিশ্ববিদ্যালয় গড়ে তোলবার উদ্দেশ্য হচ্ছে প্রকৃত মানব-সত্ত্বাধিকার গড়ে তোলা। এটা ভাববার আছে। স্বামী বিবেকানন্দ, নজরুলের দেশ এই ভারতবর্ষে স্বাধীনতার ৫০ বছর পরেও সেই উদ্দেশ্য এবং লক্ষ থেকে কতখানি সফল ভাবে সেই শিক্ষা পরিচালিত হচ্ছে, এটা ভাববার বিষয়। ভারতবর্ষের নবজাগরণের অগ্রদূত, নারী শিক্ষার অগ্রদূত রামমোহন, বিদ্যাসাগর। আজকে নারী শিক্ষার কথা, সাক্ষরতার কথা অনেকেই বলেন। স্বাধীনতার ৫০ বছর পরেও গোটা ভারতবর্ষ যে ভাবে নিরক্ষরে ছেয়ে আছে, সেখানে এই রাজ্য কিছুটা হলেও সুফল দান করেছে। আমি কিছুটা লজ্জিতও যে, লিটারেসি অ্যানুয়ার রিপোর্ট ১৯৯১ সেনসাস বলছে—পশ্চিমবঙ্গের রাজধানী কলকাতায় লিটারেসির হার যেখানে ২৭.৮৭ পারসেন্ট, সেখানে পশ্চিমবাংলার শেষ জেলা কুচবিহারে ৩৩.৩১ পারসেন্ট। কলকাতায় যাতে এই হার বাড়ানো যায়, তার জন্য যা করা দরকার সেই ব্যবস্থা গ্রহণ করতে মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাই।

এই প্রসঙ্গে আর একটি কথা বলছি, বামফ্রন্ট সরকার এই রাজ্যে দ্বাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়াশোনার ব্যবস্থা করেছে। একজন ক্ষেতমজুরের ছেলের ক্ষেত্রে এই ব্যবস্থা নেওয়াতে অত্যন্ত সাধুবাদ জানাই। আর, কুচবিহারের ডি. এম.-এর ছেলেও এই সুবিধা ভোগ করবে, সেটা তো ঠিক মনে হয় না। একজন গরিব বিধবার সন্তানের ক্ষেত্রে এই ব্যবস্থা প্রশংসনীয়। এইসব ক্ষেত্রে আয়ের একটা উর্ধ্বসীমা ঠিক করা দরকার—এই পর্যন্ত আয়-সম্পন্ন মানুষের ছেলেরা দ্বাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়তে পারে আর বাকিদের জন্য বেতন নেওয়া হোক। আর, শিক্ষার প্রসারে ক্ষেত্রে আরও উপকরণ দরকার।

কংগ্রেস আমলে শিক্ষকরা যা বেতন পেতেন, তাতে তাদের আর্থিক সামাজিক অবস্থা অত্যন্ত খারাপ ছিল। আমি ৮৫ সালে ব্যাঙ্কে চাকরি করতাম। ৮১ সালে পে কমিশন

ঘোষণা হওয়ার পর সেটা ছেড়ে চলে এলাম। তার আগে চাকরি করতাম ও. এন. জি. সি. তে। শিক্ষা কাঠামোতে সুযোগ-সুবিধা বামফ্রন্টের আমলেই বেড়েছে। শিক্ষকদের ১০ ইঁয়ার্স, ২০ ইয়ার্সের বেনিফিট পাওয়া উচিত। বর্তমানে যে বৈষম্য চলছে, তার অবসান হওয়া দরকার।

আর একটা বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকেই জানলাম, এই বিধানসভার সদস্য চিত্ত বাবু একটি স্কুলে কাজ করেন, মেদিনীপুর রাতুলিয়া হাই স্কুল। ঐ স্কুলের মাস্টার মশাইদের বেতন বন্ধ হয়ে আছে। মাননীয় মন্ত্রীকে বিনীত ভাবে অনুরোধ করব, কি কারণে এটা বন্ধ হয়েছে দেখবেন এবং তাদের মাইনে দেওয়ার ব্যবস্থা করবেন।

গত ২২ বছরে বামফ্রন্ট সরকার এই রাজ্যে অনেক নতুন নতুন বিদ্যালয়, কলেজ, বিশ্ব বিদ্যালয় গড়ে তুলেছে, শিক্ষার পরিবেশের উন্নয়ন ঘটিয়েছে, শিক্ষার পরিমাণগত পরিবর্তন ঘটিয়েছে, পরিকাঠামোগত উন্নয়ন ঘটিয়েছে, কিন্তু গুণগত উন্নয়ন কতটা হয়েছে, সেটা নিয়ে বিশ্লেষণ এবং গবেষণার দরকার আছে। আর একটি কথা এই সাথে বলছি—সারা দেহের রক্ত যদি মুখে উঠে যায়, সেটাকে সুস্বাস্থ্য বলা যায় না। গত ২২ বছরে কুচবিহার, জলপাইগুড়ি, উত্তর এবং দক্ষিণ দিনাজপুরে বহু কলেজ তৈরি হয়েছে, এতে কোনও দ্বিমত নেই।

[3-30 – 3-40 p.m.]

আমাদের রাজ্যে প্রায় ১৫টি নানা ধরনের ইউনিভার্সিটি রয়েছে। তার মধ্যে একটা মাত্র বিশ্ববিদ্যালয় নর্থ বেঙ্গলে রয়েছে। পশ্চিমবঙ্গের নর্থ বেঙ্গলের ৬ থানা জেলার মানুষের জন্য মাত্র একটা ইউনিভার্সিটি। উত্তর বাংলায় ৬ খানা জেলায় ১ কোটি ২০ লক্ষ মানুষ বসবাস করে। তারজন্য একটা মাত্র ইউনিভার্সিটি, আর বাকী ১২টি জেলার জন্য ১৩টা ইউনিভার্সিটি। কলেজের ক্ষেত্রে বলছি কলকাতা এবং সারগুিং যে কলেজ রয়েছে, তাতে ৭৬টা, উত্তর ২৪ পরগনার জন্য ৪২ টা কলেজ, আমাদের গোটা নর্থ বেঙ্গলের জন্য ৫৬ কি ৫৭ টা কলেজ রয়েছে। অবস্থাটা এই অবস্থায় দাঁড়িয়েছে। উত্তর বাংলার শিক্ষার প্রসারের ক্ষেত্রে আরও গুরুত্ব দেওয়া দরকার। এখানে নতুন নতুন কলেজ হয়েছে, কিন্তু আরও বেশি গুরুত্ব দেওয়া দরকার। আরও বেশি যত্নবান হওয়া দরকার ই ব্যাপারে কারণ সেখানে স্বার্থ রয়েছে। সেখানে নানাভাবে বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি গড়ে উঠেছে। এই অবস্থায় রাজ্য সরকারের উত্তর বাংলার জন্য অধিকতর যত্নবান হওয়া দরকার। আমাদের রাজ্যে জেনারেল কলেজ রয়েছে ৩৮৭টা। সায়েন্স কলেজ ১৯৩টা। জয়েন্ট ডিগ্রি কলেজ হচ্ছে ৩৮৭। কলকাতার জন্য ৬৪টা, নর্থ ২৪ পরগনার

জন্য ২৫টা মোট হচ্ছে ৯৯টা। আর উত্তর বাংলার ৬ খানা জেলার কলেজ মিলিয়ে ডিগ্রি কলেজ হয়েছে ৫০টা। উত্তর ২৪ পরগনা এবং কলকাতা মিলিয়ে ৯টা। এখানের লোকসংখ্যা কত না উত্তর ২৪ পরগনা এবং কলকাতা মিলিয়ে ১ কোটি ১৬ লক্ষ এবং উত্তর বাংলার লোক সংখ্যা হচ্ছে ১ কোটি ১৮ লক্ষ। এই ১ কোটি ১৮ লক্ষ মানুষের জন্য ৫০টি কলেজ এবং ১ কোটি ১৬ লক্ষ মানুষের জন্য ৯৯টি কলেজ। এই ব্যাপারে মূল্যায়ন হওয়া দরকার। কারণ একানে বিচ্ছিন্নতাবাদী শক্তি মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। এই ব্যাপারে সমতা থাকা দরকার আছে। পশ্চিমবঙ্গের উত্তরবাংলার জেলাগুলির শিক্ষা, সংস্কৃতি, শিল্পের ক্ষেত্রে আরও বেশি গুরুত্ব দেওয়ার দরকার আছে। গার্লস কলেজ কলকাতা এবং উত্তর ২৪ পরগনায় হচ্ছে ২৮টা। উত্তরবঙ্গের ৬ খানা জেলার জন্য রয়েছে ৭ খানা এবং টোটাল নাম্বার অফ সায়েন্স কলেজেস ইন আওয়ার স্টেট ১৯৭টা। উত্তর বাংলার ৬ খানা জেলার জন্য ২১টা, উত্তর ২৪ পরগনা এবং কলকাতার জন্য ৬৪টা অনার্স পড়বার সুযোগসুবিধা উত্তর ২৪ পরগনা এবং কলকাতা মিলিয়ে ৯৩টা কলেজে রয়েছে এবং উত্তরবাংলার ৬টি জেলার জন্য ৩৩টা কলেজে রয়েছে অনার্স এবং সায়েন্স পড়বার সুযোগ সুবিধা। এই ব্যাপারগুলি নিয়ে মাননীয় মন্ত্রীকে ভাবতে হবে। এর সাথে সাথে আর একটা বিষয়ে বলতে চাই যে, ৬৬০ বছর হবে, কি ৬৫ বছর হবে শিক্ষকদের অবসরকালে এই নিয়ে দ্বিমত রয়েছে, নানা রকমের বিভ্রান্তি রয়েছে এবং এই ব্যাপারটির অবসান হওয়া দরকার এবং আশা করি মাননীয় মন্ত্রী মহাশয়, এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করবেন। উত্তর বাংলার ব্যাপারে আর একটা কথা বলতে চাই যে, এখানে আরও একটা বিশ্ববিদ্যালয় হওয়া দরকার এবং সেই বিশ্ববিদ্যালয় কুচবিহারে হওয়া দরকার এবং এখানে ইঞ্জিনিয়ারিং কলেজ এবং মেডিক্যাল কলেজ হওয়া দরকার কারণ উত্তরবাংলার মানুষ কুচবিহারেই চিকিৎসার উপর নির্ভরশীল। নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির পরিবেশ ও পরিকাঠামোর উন্নয়ন হওয়া দরকার। এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেই সাথে সাথে নতুন যে শিক্ষণীয় বিষয়, সেগুলিকে কলেজে যুক্ত করার জন্য আবেদন জানাচ্ছি। শীতলকুচিতে একটা কলেজ করার জন্য ১০ বছর ধরে আন্দোলন চলছে। সামনের শিক্ষাবর্ষে যাতে এখানে পঠন পাঠন শুরু করা যায়। মাদ্রাসা শিক্ষার বিষয়েও আমি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহারে দু চারটা মাদ্রাসা অনুমোদন পেয়েছে কিন্তু এখানে অনেক মাদ্রাসা রয়েছে। এই ব্যাপারে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২২ বছর ধরে শিক্ষাক্ষেত্রে যে অগ্রগতি সাধিত হয়েছে তার জন্য ধন্যবাদ দিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Mr. Chairman. Sir, Darjeeling Gorkha Hill Council which is more than 10 years' old has not still been able to stand up properly because of the stepmotherly attitude of the

Government towards it. I request the Government to be considerate and nourish the Council adequately.

Sir, a large number of Junior high school still remain unrecognised. Regarding upgradation the picture is the same. priority lists submitted the Council in this connection are being consistently ignored. Secondly, some of the matters contained in the text books are incongruous with the place and culture of the Hill People, Hence the DGHC prepared and sent separate syllabus for the three subjects. I would reuqest the Hon'ble Minister to do something about these two matters.

I have a few more things to say. One of them concerns Government and Anglo-Indian schools, Since the schools upto the secondary level have been placed under the Council jurisdiction, the said schools may please be handed over to the Council and the vacant posts of teachers of different Government schools as well as Anglo Indian Schools, Dowhill School for girls and Victoria school for boys, may kindly be filled up.

Sir, another thing which the Council wants is the introduction of computer education in the Hills. Ours is an age of technology which is making fast stride. If the boys and girls of the Hills are deprived of this kind of education they will be much behind the time. Hence I request the Hon'ble Minister to extend this facility to the Hills also. The Council has no authority to do anything regarding basic minimum service inspite of the fact that it has several time requested Hon'ble Finance Minister as well as Education Minister to vest it with the power to exercise this authority. Since good elementary education is vital for all-round healthy development of the children the Government will consider the request sympathetically.

Fund made available by the Government for Mass Literacy Programme in the Hills is extremely adequate. A large number of ilterate people have shown keen interest in this programme. To spread literacy

among them fast and smoothly the Council needs more fund. Hence I request the Finance and Education Ministers to provide the Council with sufficient money to execute the programme.

Now Sir, I have something to say about the technical education. In Darjeeling polytechnic college 40 percent seats are reserved for the students of plains. No such reservation has been made for the Hill students in case of Siliguri Women Polytechnic College. Hope, the Hon'ble Minister would consider the mater and allot at least 30 percent seats for the Hill students.

Sir, students of Darjeeling college, including Kurseong, Sonada and Bijan Bari colleges have been suffering for want of teachers. Several times I raised the matter in the House. The Hon'ble Minister-in-Charge, Higher Education, uptill now has not given any consideration to it. Students are feeling frustrated. I would request the Hon'ble Minister to take an early action to fill up all the vacant posts in the Darjeeling colleges. In Kurseong College, 17 posts of teachers have been lying vacant for a considerable period.

Sir, I conclude with the absérvation that all the matters I have raised above will receive the Government's early consideration. Thank you.

[3-40 – 3-50 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, ৫ জন শিক্ষা দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে আজকে যে আশা-আকাঙ্খা নিয়ে বাংলার মানুষ যে প্রত্যাশা করেছিল বামফ্রন্ট সরকারের কাছে আমার ধারণা আস্তে আস্তে সেই ধারণা কেটে যাচ্ছে এবং শিক্ষাক্ষেত্রে বিভিন্ন রাজ্যের তুলনায় আমরা বিভিন্ন দিক থেকে পিছিয়ে পড়ছি। এর উদাহরণ অনেক সদস্য আপনার সামনে দিয়েছেন যে শিক্ষা ক্ষেত্রে আমরা নানা ভাবে পিছিয়ে যাচ্ছি। আমার একটা কবিতার দু-লাইন মনে পড়ছে যে "নাচায় পুতুল যেথা দক্ষ বাজিগর, নাচাও তেমনি তুমি অর্বাচীন নর"। বাংলার অর্বাচীন নর আপনাদের পিছন থেকে অর্থাৎ টোটাল পলিটিক্যালাইজেশন অফ এডুকেশন মানে রাজনীতি করণ করা। আমার

মনে হয় ২২ বছর পর আপনাদের নিজেদের মধ্যে একটা আত্ম-সমীক্ষা এসেছে যে এই ভাবে শুধুমাত্র একটা মানুষের যোগ্যতার মাপকাঠি হচ্ছে দল। কোন পার্টি সে বিলং করে। এর মধ্যে দিয়ে বিচার করতে গিয়ে আপনারা সেই মানুষের শিক্ষার মান উন্নত করার চেষ্টা করছেন, এই রাজনীতি করণের মধ্যে দিয়ে তা ধ্বংস হয়ে যাচেছ সর্বনাশ হয়ে যাচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে সমস্ত বিদ্যালয়, কলেজ, স্কুল কমিটি, কলেজ কমিটি হচ্ছে, ঠিকই আছে। কিন্তু আড়াল থেকে বাজিগর যে ভাবে পুতুলকে নাচায় ঠিক তেমনি ভাবে আলিমুদ্দিন স্ট্রিট থেকে বসে যদি আপনারা মনে করেন যে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে চাঙ্গা করবেন এগিয়ে নিয়ে যাবেন এবং সত্যিকারের একটা শিক্ষা ব্যবস্থায় পরিণত করবেন, তাহলে আমার মনে হয় এটা অত্যন্ত ভুল হবে। এটা এখন ভেবে দেখার সময় এসেছে। যে ভাবে ইউনিভার্সিটিতে, কলেজে এবং বিভিন্ন সিনেট, সিণ্ডিকেটে ইলেকশন হচ্ছে, সেখানে ইলেকশন করতে হবে এটাই হচ্ছে ডেমোক্রেটিক সেট-আপ। কিন্তু মূল পরিচয় যারা ক্ষমতায় আসছে তাদের কমিটমেন্ট টু পলিটিক্স এখান থেকে তাঁকে বিচার করছেন। তাঁর এডুকেশনাল কোয়ালিফিকেশন তার যোগ্যতা, তাঁর অ্যাকসেপ্টেবিলিটি সম্পূর্ণ ভাবে বিচার না করে, তাঁর দলের প্রতি আনুগত্য আছে কি না সেটাই বিচার করছেন। এর ফলে সর্বক্ষেত্রে আমাদের যে পরিবেশ তৈরি হচ্ছে সেটা শিক্ষার পক্ষে যথার্থ নয় উপযুক্ত নয়। আপনারা সম্প্রতি একজনকে প্রো-ভাইস চ্যান্সেলার (এডুকেশন) করলেন, কিন্তু আপনারা কতগুলি মানুষের যোগ্যতাকে চেপে দিয়ে প্রো-ভাইস চ্যান্সেলার করলেন সুরভী বন্দ্যোপাধ্যায়কে। আজকে বাংলার মানুষ সবই জানেন। তাঁকে এই জায়গায় নিয়ে যাবার কারণ হচ্ছে তিনি মুখ্যমন্ত্রীর জীবনীকার। ভ্রান্ত ও মিথ্যা তথ্য দিয়ে তাঁর জীবনী লিখেছেন। তাই তাঁকে তুলে নিয়ে গেলেন। আজকে আপনাদের কোন ম্যাসেজ বহন করে নিয়ে যাবেন টু দি পিপিল, কোন ম্যাসাজ বহন করে নিয়ে পৌছে দেবেন টু দা একাডেমী সিয়ানস। এর ফলে কোনও মানুষ যার সত্যি সত্যি যোগ্যতা আছে সে তার যোগ্যতার প্রমাণ দেবে না, বরং সে আনুগত্যের প্রমাণ দেওয়ার চেষ্টা করবে। এর ফলে শিক্ষা ক্ষেত্রে চরম নৈরাজ্য দেখা দেবে বলে আমি মনে করি। আরেকটা কথা কান্তিবাবু আপনি মুরলীমনোহর যোশীর সভায় গিয়েছিলেন এবং আপনি প্রতিবাদ করেছিলেন এই নীতির। এই পরিকল্পনা চিত্তলাঙ্গীয়া তিনিই প্রথম বলেছিলেন যে ক্লাস এইট পাশ ছেলেদের দিয়ে এস. সি., এস. টি. ছেলেদের লেখাপড়া শেখানোর ব্যাপারে। আমরা দেখেছি পরবর্তী কালে বামফ্রন্ট সরকার তাঁর এই প্রস্তাবিত নীতিই পশ্চিমবঙ্গে কার্যকর করেছেন, অথচ এই বিধানসভায় তার বিরোধিতা করেছেন। নেই এই প্রপোজাল? আমি পড়ে দেখেছি, ট্রাইবাল এলাকায় ক্লাস এইট পাশ ছেলেদের দিয়ে শিক্ষা চালু করার কথা বলা হয়েছে তার সংগঠনের মধ্যে দিয়ে। ট্রেণ্ড এ ট্রাইবাল সোসাইটি। চিৎলাঙ্গীয়াও তো তাই বলেছিলেন। তিনি যে

প্রস্তাব রেখেছেন আমাদের বামফ্রন্ট সরকার সেটা কেন গ্রহণ করলেন জানিনা। যেখানে আমরা বেতনভুক্ত শিক্ষকদের থেকে শিক্ষা পাচিছ না, পশ্চিমবঙ্গে ড্রপ-আউটের সংখ্যা বেড়ে গেছে সেখানে আপনি এদের দিয়ে কি শিক্ষা ব্যবস্থার বিস্তার করবেন? ১৯৮৩ সালের পর থেকে আপনারা ইংরাজি পড়ালেন না, পাশ-ফেল পরীক্ষার মধ্যে রাখা হল না। আর, আজকে সেই সমস্ত ক্লাস এইট পাশ ছেলেরা কি শিক্ষা দেবে? পি. ইউ. টি-তে যে পুট, বি. ইউ. টি.-তে যে বাট হয় তাই বলতে পারবে কিনা আমার সন্দেহ আছে। কারণ, তাদের এডুকেশন ঐ রকম একটা অবস্থার মধ্যে দিয়ে এসেছে। আর, আজকে আবার আপনারা বলছেন, চিৎলাঙ্গীয়াকে অনুসরণ করে সর্বজনীন শিক্ষা দেবেন এবং দু' হাজার স্কুল করবেন। আজকে যে কারণের জন্য স্কুলগুলি কার্যকর ভূমিকা নিতে পারছে না, আপনারা যে মিড ডে মিল দিতেন তা বন্ধ হয়ে গেছে এবং তার পরিবর্তে 'ডোল' দেওয়া হচ্ছে। গরিব ঘরের ছেলেরা সেখানে খেতে পাবে এবং পড়ার মানসিকতাও তাদের মধ্যে তৈরি হবে এই জন্যই এটা করা হয়েছিল। কিন্তু কোথাও কোথাও 'ডোল' দিচ্ছেন কিন্তু মিড-ডে মিল বন্ধ হয়ে গেছে। যে দৃষ্টিভঙ্গি নিয়ে এটা করা হয়েছিল তা ফলপ্রসূ হচেছ না। তার ফলে ড্রপ-আউট বাড়ছে এবং স্কুল এডুকেশন তারা পাচ্ছে না। কিছু দিন আগে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী বলেছেন, মাধ্যমিক শিক্ষা এবং উচ্চ-মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে যে স্লেট পরীক্ষা হচ্ছে তাতে পাশের সংখ্যা কম।' মাননীয় উচ্চ-শিক্ষা মন্ত্রী গভীর উদ্বেগ প্রকাশ করেছেন—কেন কম? কিন্তু আপনারা এর গভীরে যাবার চেষ্টা করছেন না কেন? কেন পশ্চিমবাংলার বাঙালি ছেলেরা আই. এ. এস. পরীক্ষায় পাশ করছে না, অন্য প্রদেশের বাঙালি ছেলেরা পাশ করছে? এ বিষয় নিয়ে অ্যানালিসিস করছেন না? কেন আমরা সারা ভারতের প্রতিযোগিতা মূলক পরীক্ষায় পিছিয়ে যাচিছ? সম্প্রতি আমাদের রাজ্যে একটা পরীক্ষা হয়ে গেল তাতে দেখলাম ১/৩ ভাগ একজামিনিই অন্য রাজ্যের থেকে পাশ করল। আগে ছিল আমাদের রাজ্যের ছেলেরা বেশি সংখ্যায় পাশ করত এবং অন্য রাজ্যের ছেলেরা কম সংখ্যায় পাশ করত। কিন্তু ঐ পরীক্ষায় দেখলাম ১/৩ ভাগ পরীক্ষার্থীই বিহার, উত্তরপ্রদেশ থেকে পাশ করেছে। সুতরাং, বিষয়টা একটু ভেবে দেখার সময় এসেছে।

আমাদের রাজ্যে সি. বি. এস. সি. এবং আই. সি. এস. সি.-তে কমপিউটার চালু আছে। কমপিউটার এখন ইনএভিটেবল হয়ে গেছে, নির্ভরতা বাড়ছে। কিন্তু সেখানে আপনার দৃষ্টিভঙ্গি কোথায়? সি. বি. এস. সি. এবং আই. সি. এস. সি. ক্লাস টু থেকে কমপিউটার শেখাচ্ছে এবং মাধ্যমিক স্তরে পৌছাতে পৌছাতে তারা অনেক দক্ষ হয়ে অন্য রাজ্যে চলে যাচ্ছে। কিন্তু আপনি সেখানে কমপিউটারকে ঐচ্ছিক করে রেখেছেন, সার্বিক করেননি এবং এটা ১৯৮৫-৮৬ সালে এখানে চালু হয়েছে। কমপিউটার লিটারেসি অ্যাট স্কুল স্টাডিজ। ফলে হচ্ছে কী, ক্লাস করার পরে যদি ইচ্ছা হয়, মনে হয় তাহলে

কেউ এটা শিখবে। কিন্তু সেই প্রবণতা থাকেনা। আপনারা কমপিউটার শিক্ষকদের ১৫০০ টাকা মাইনে দিচ্ছেন। কিন্তু অন্যান্য স্কুলে কমপিউটার শিক্ষকদের ৫/৬ হাজার টাকা মাইনে দেওয়া হচ্ছে। ফলে ১৫০০ টাকার শিক্ষকদের সেই মানসিকতা থাকছে না। এখন বি. বি. সি.-র মাধ্যমে খুব ভালো ভাবে মাইক্রো কমপিউটার সিস্টেমের শিক্ষা দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলায় আপনারা দুটো ইনস্টিটিউশনকে কমপিউটার ইঞ্জিনিয়ারিং শেখানোর অধিকার দিয়েছেন। তদের একজন মাল্টি-মিডিয়া রিসার্চ সেন্টার—অ্যাস্ট্রা বলে একটা সংস্থা বোধহয় নিচ্ছেন বছরে ৫৫ হাজার টাকা, আর একটি সংস্থা নিচ্ছেন বছরে ৭৫ হাজার টাকা এই কমপিউটার শেখানোর জন্য। কিন্তু কমপিউটার শেখার পর তারা চাকরি পাবেন এরকম কোনও নিরাপত্তা নেই। ইঞ্জিনিয়ারিং এডুকেশন এবং জেনারেল এডুকেশনের সর্বক্ষেত্রে হতাশা বেড়েছে। আর আজকে আমাদের রাজ্যের ইঞ্জিনিয়ারিং এডুকেশনের অবস্থা বিহারের চেয়েও খারাপ।

(এই খানে মাইক অফ হয়ে যায়।)

[3-50 – 4-00 p.m.]

শ্রী নির্মল দাস ঃ মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের এখানে শিক্ষা দপ্তরের পক্ষ থেকে অভিযাজক ৩০ ও ৪৫ এর অধন যে ব্যয়বরাদ্দের দাবি এখানে রাখা হয়েছে সেই প্রস্তাবকে আমি সমর্থন জানাচ্ছি। আমরা জানি শিক্ষা প্রকৃতপক্ষে মানুষের চেতনা বাড়ায়। চেতনা সমৃদ্ধ মানুষ তার বস্তুবাদী, বস্তুনিষ্ঠ চিন্তা-ভাবনায় সমৃদ্ধ হয়ে, বৈজ্ঞানিক চিন্তা-ভাবনায় সমৃদ্ধ হয়ে যাচাই বিশ্লেষণ করে। আমাদের দেশ বারতবর্ষের, স্বাধীনতার আগে অবস্থা ছিল ডাউনওয়ার্ডস ফিলট্রেশন থিয়োরি। ইংরেজরা তার নিজের প্রয়োজনে শিক্ষা ব্যবস্থার প্রচলন করেছিল এবং তারা কিছু ইংরেজ অনুসারী ভারতীয় গড়ে তোলার চেষ্টা করেছিল। পরবর্তীকালে যখন আমাদের দেশে দীর্ঘ ৪৫-৪৬ বছর কংগ্রেস রাজত্ব করেছে তখন তারাও শিক্ষার প্রসারের কিছু ব্যবস্থা নিয়েছেন। সেই শিক্ষা কাদের জন্য ছিল? সেই শিক্ষা ব্যবস্থা ছিল প্রকৃতপক্ষে আমাদের দেশে যারা উঠতি বড়লোক এবং মধ্যবিত্ত তাদের জন্য। আর সাধারণ মানুষের জন্য কিছু করা হয়েছিল, কিন্তু সেটা ছিল ভোট কেন্দ্রিক। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সাধারণ মানুষের জন্য শিক্ষা, গণশিক্ষার কিছুটা ব্যবস্থা হয়েছে। তবে ২২ বছরের মধ্যে আমরা গণশিক্ষা যে সম্পূর্ণ ভাবে করতে পেরেছি এটা নিশ্চয়ই দাবি করব না। প্রকৃতপক্ষে একটা উদ্যোগ আছে এবং এটা অনেক সময় বলা হয় যে শিক্ষার মান কমে যাচ্ছে পারসেনটেজ অনুযায়ী। যত লোক শিক্ষা পাচ্ছে তার একটা এভারেজ বা গড়পড়তা হিসেবে নিশ্চয়ই বলা যেতে পারে যে সেখানে মান কিছুটা নিম্নমুখী। কিন্তু আমাদের উদ্দেশ্য হল গণশিক্ষায় মানুষকে আমরা শিক্ষিত করব। সাধারণ মানুষের কাছে আমরা শিক্ষার আলো পৌছে দেব। এবং

এ ব্যাপারে বামফ্রন্ট সরকার কিছুটা হলেও সাফল্যের দাবি করতে পারে। আমরা জানি, আমাদের অভিজ্ঞতা আছে, আমাদের বন্ধুরা এখানে বলেছেন, আপনাদের নিশ্চয়ই মনে আছে, ১৯৭৬ সালে ঘোষণা করা হল, তখন কেন্দ্রের শিক্ষামন্ত্রী ছিলেন আমাদের রাজ্যের সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়, তার পরবর্তীকালে যখন তিনি মুখ্যমন্ত্রী হন, বলা যেতে পারে তাঁরই সুপারিশ অনুযায়ী শিক্ষাকে যুগ্ম তালিকায় যুক্ত করা হয়। সর্বনাশের মূল ঘটনা তখন থেকেই শুরু হয়। আমরা যখন ছাত্র ছিলাম তখন আমরা শিক্ষা খাতে ব্যয় বাড়ানোর জন্য দাবি করেছিলাম। পুলিশ এবং সামরিক খাতে ব্যয় কমানোর কথা আমরা বলেছিলাম। কিন্তু আমরা লক্ষ্য করছি, স্বাধীনতার ৫২ বছর পরেও কংগ্রেস, যুক্তফ্রন্ট এবং বর্তমানে বি. জে. পি.র কেয়ার টেকার সরকার কেউই ১০ ভাগও তার কাছাকাছি যেতে পারেনি। সর্বভারতীয় ক্ষেত্রে যে সমস্ত রাজ্যের রিসোর্স আমাদের চেয়ে বেশি তারা নিজেরা কিছু উদ্যোগ গ্রহণ করার ফলে আমাদের চেয়ে কিছুটা এগিয়ে আছে। তথাপি আমাদের উদ্যোগ এবং প্রচেষ্টা সম্বন্ধে কারো কোনও সন্দেহ নেই। আমরা জানি আমাদের রাজ্যের শিক্ষা-নীতি হচ্ছে, সর্বত্র ব্যাপকভাবে শিক্ষা পরিষেবা পৌছে দেওয়া। সেই উদ্দেশ্য নিয়েই উচ্চ-শিক্ষা, প্রাথমিক-মাধ্যমিক শিক্ষা, মাদ্রাসা শিক্ষা, কারিগরি প্রশিক্ষণ; জনশিক্ষা এবং গ্রন্থাগারের পরিষেবার পরিকাঠামো গড়া হয়েছে এবং হচ্ছে। শিক্ষা প্রসারের এই যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে, একে সফল করতে হলে এই বিভিন্ন ক্ষেত্রগুলির মধ্যে সঠিক কো-অর্ডিনেশনের প্রয়োজন। শিক্ষা দপ্তরের যাঁরা শুধু মাত্র উচ্চ শিক্ষার দায়িত্বে আছেন তাঁরা যদি তাঁদের দায়িত্ব কর্তব্যকে তার মধ্যেই সীমাবদ্ধ রাখেন তাহলে সামগ্রিক সাফল্য বিঘ্নিত হবে। যাঁরা প্রাথমিক-মাধ্যমিক বা মাদ্রাসা শিক্ষার দায়িত্বে আছেন তাঁরা যদি মনে করেন—ঐ কাজটা তো আমার নয়, ওটা ঐ দপ্তরের, তাহলেও আমাদের মূল উদ্দেশ্য সফল হবেনা। শিক্ষার কোন ক্ষেত্রই অপর ক্ষেত্র থেকে বিচ্ছিন্ন নয়, এটা আমাদের সকলকে মনে রাখতে হবে। তাই আমার মন্ত্রী মহাশয়গণের কাছে আবেদন তাঁরা একটা বেটার কো-অর্ডিনেশন গড়ে তোলার লক্ষ্যে উদ্যোগী হোন। তাহলে আজকে যে সমালোচনার সম্মুখীন আমাদের হতে হচ্ছে, সেই সমালোচনার মুখ আমরা বন্ধ করতে পারব। আমাদের সীমাবদ্ধতা সত্বেও আমরা মানুষের প্রত্যাশার অনেকটা কাছাকাছি পৌছোতে পারব। স্যার, আমি যে এলাকার প্রতিনিধি, উত্তর-বঙ্গের সেই এলাকায় সম্প্রতি কামতাপুরি আন্দোলন মাথা-চাড়া দিয়ে উঠেছে। প্রধানত কিছু কিছু পকেটে, কিছু কিছু আইডেনটিফায়েড এলাকায় ঐ জিনিস হচ্ছে। আমাদের শিক্ষার সাবজেক্ট কমিটি ওখানে গিয়েছিলেন, আমি তার সঙ্গে যুক্ত। আমি সেই সময়েই বলেছিলাম—এই আইডেনটিফায়েড এলাকাগুলোয় আমাদের কিছু বিশেষ উদ্যোগ নেওয়া দরকার—আমাদের যে ব্যবস্থা আছে তার বাইরেও কিছু উদ্যোগ নেওয়া দরকার। আসাম সীমান্তের কুমারগ্রাম, উত্তর-হলদিবাড়ি,, মধ্য-হলদিবাড়ি এলাকায় একটা হায়ার সেকেণ্ডারি

স্কুল পর্যন্ত নেই। তা করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে বার বার আবেদন জানিয়েছি। ঐ সমস্ত এলাকা-সহ ধূপগুড়ি, ময়নাগুড়ি এলাকায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মাথা চাড়া দিচ্ছে। আমরা জানি আমাদের বিভিন্ন ডিপার্টমেন্টের পক্ষ থেকে বিভিন্ন রকম পুস্তিকা, পত্রিকা প্রকাশের ব্যবস্থা হয়েছে। বিভিন্ন ডিপার্টমেন্টের ইদানিংকালের উন্নয়নের ব্যাপারে পত্রিকা প্রকাশিত হচ্ছে। অনুরূপভাবে শিক্ষা বিভাগ থেকে অতি-সাধারণ ভাষায় কিছু পত্রিকা প্রকাশ করার কথা আমি মন্ত্রী মহোদয়কে বলেছিলাম। কামতাপুরি আন্দোলনের একজন নেতা, তিনি একটা কলেজের প্রিন্সিপাল—প্রধান শিক্ষক, তাঁকে আমি জিজ্ঞাসা করেছিলাম, আপনাদের অ্যালফাবেট কি? স্বরবর্ণ, ব্যাঞ্জনবর্ণ কি? তিনি তো স্বরবর্ণ, ব্যাঞ্জনবর্ণ শুনে খুবই বিপদে পড়ে গেলেন? বললেন, 'হ্যাঁ, ঐ স্বরে—অ, স্বরে-আ, ক, খ, ইত্যাদি। এরপরেও তাঁরা ঐ জাতীয় আন্দোলনের মধ্যে দিয়ে মানুষকে বিভ্রান্ত করছেন। সুতরাং ঐ বিভ্রান্তি দূর করার জন্য অবিলম্বে আমাদের উদ্যোগ নেওয়া দরকার। উন্নয়নের স্পর্শ, শিক্ষার স্পর্শ যদি দেওয়া যায়, সর্বত্র যদি তা পৌঁছে দেওয়া যায় তাহলে নিশ্চিতভাবেই বিচিছন্নতাবাদী আন্দোলনকে প্রতিহত করা যায়। যখন গোর্খা ল্যাণ্ড আন্দোলন হচ্ছিল তখন আমাদের উত্তরবঙ্গের শ্রদ্ধেয় নেতা ননী ভট্টাচার্য বলেছিলেন, রাজনৈতিক আন্দোলনের পাশাপাশি শিক্ষা প্রসারের আন্দোলনও করতে হবে এবং অন্যান্য উন্নয়ন প্রক্রিয়াও চালিয়ে যেতে হবে। তবেই বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে মোকাবিলা করা যাবে। উত্তরবঙ্গে গোটা রাজ্যের ২০ ভাগ মানুষের বাস—এটা নির্মল দাসের কথা নয়, এটা উত্তরবঙ্গের মানুষের কথা, ওখানে কোনও বিশ্ববিদ্যালয় নেই, ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজ ওখানে কেন হবেনা? আমি আশা করব মন্ত্রী মহাশয় এর জবাব দেবেন। গতকাল এই হাউসে কলেজ এবং বিশ্ববিদ্যালয় নিয়ে প্রশ্নোত্তরের সময়ে কিছু আলোচনা হয়েছে। অনেক কলেজ হয়েছে, কিন্তু অনেক জায়গায়ই শিক্ষক নেই। ইতিমধ্যে বহু শিক্ষক অবসর গ্রহণ করেছেন। তাদের শূন্য পদগুলি অনেক জায়গায় পার্ট টাইম শিক্ষক দিয়ে চালানো হচ্ছে। দীর্ঘদিন কখনোই এইভাবে চলতে পারেনা। ২৪.১২.৯৮ তারিখে ইউ. জি. সি.-র একটা সার্কুলার গিয়েছিল, সেখানে কিছু নিয়ম শিথিল করার কথা ছিল। সে বিষয়ে সরকার কি সিদ্ধান্ত গ্রহণ করেছেন, তা আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। যেসব বেসরকারি কলেজের শিক্ষকরা সরকারি নির্দেশের পরেও ৬০ বছর বয়সের পরেও কাজ করছেন তাঁদের গ্রাচ্যুইটি ফাণ্ডের অর্থ কাটার নির্দেশ দেওয়া হয়েছে কি? ৬৫ বছর কাজ করার জন্য, ৫ বছর বেশি কাজ করার জন্য ঐ টাকা কাটার নির্দেশ দেওয়া হয়েছে কি? এই রকম নির্দেশ দেওয়া হয়ে থাকলে তা প্রত্যাহার করা দরকার। সম্প্রতি স্কুল সার্ভিস কমিশন হয়েছে। সেই কমিশনের মাধ্যমে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছেন এই রকম শিক্ষককে স্কুলে যেতে দেওয়া হচ্ছেনা। এই রকম এক-জনের নাম আমি এখানে উল্লেখ করছি, শ্রী তপন ভৌমিক, তিনি সারা বাংলা শিক্ষক, শিক্ষা কর্মী সমিতির

জলপাইগুড়ি জেলা সম্পাদক।

[4-00 – 4-10 p.m.]

তিনি একজন শিক্ষক নেতা এবং খুবই ব্রিলিয়ান্ট স্টুডেন্ট উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের। তিনি ইনটারভিউ দিয়েছেন এবং পাশ করেছেন অথচ সেখানে আমাদের মাদারীহাট হাইস্কুলের শিক্ষাবিদ এবং সম্পাদক, তিনি অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন না। যোগ্যতাসম্পন্ন শিক্ষক হয়েও তিনি ঢুকতে পারছেন না। তিনি কেন ঢুকতে পারছেন না, কিভাবে কি হয়েছে সেটা দেখা দরকার। গতকাল কান্তিবাবু ঠিক কথাই বলেছেন, ৫২ হাজার শিক্ষককে ইংরাজি ভাষায় যে সব ব্যবস্থা আছে সেগুলিতে শিক্ষিত করা দরকার। আমাদের ট্রেনিং স্কুল আছে, সমস্ত শিক্ষককে যাতে ট্রেনিং দেওয়া যায় তারজন্য আপনি উদ্যোগ গ্রহণ করুন। আমাদের জেলাতেও ট্রেনিং স্কুল আছে জলপাইগুড়ি এবং বেলাকোবায়। কিন্তু ডুয়ার্স এলাকায় যাতে ট্রেনিং সেন্টার হতে পারে তার জন্য আপনি উদ্যোগ গ্রহণ করবেন। আমি আগেই ইঞ্জিনিয়ারিং কলেজ এবং টেকনিক্যাল এডুকেশনের কথা বলেছি। বংশগোপাল বাবু ওখানে গিয়েছিলেন। ওখানে আই. টি. আই. স্টার্ট হয়েছে একটি ভাড়া বাড়িতে। উনি বলেছিলেন, ১ বছরের মধ্যে বাড়ি হয়ে যবে। এ ব্যাপারে যাতে দ্রুত উদ্যোগ নেওয়া হয় সেটা দেখবেন। পলিটেকনিক হবার কথা ছিল বহুদিন আগে থেকেই। কংগ্রেসি রাজত্বে কংগ্রেসিরা প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু হয়নি। আমাদের রাজত্বেও অনেক সময়ে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, সেই প্রতিশ্রুতিগুলি পালন করুন। নতুন প্রতিশ্রুতি না দিয়ে যত প্রতিশ্রুতি দেওয়া আছে সেইসব প্রতিশ্রুতিগুলি পালন করাই সবচেয়ে বড় কাজ। এটা যদি করতে পারি মানুষের সমর্থন আমাদের পিছনে তো আছেই, আগামীদিনেও থাকবে। এবার লাইব্রেরী সম্বন্ধে কিছু কথা বলব। আমরা জানি, বিভিন্ন লাইব্রেরীতে অনেক নিয়ম হয়নি। বহু লাইব্রেরীতে লাইব্রেরীয়ান নেই। এই ব্যাপারটি দেখুন। জন-শিক্ষা দপ্তর উদ্যোগ নিয়েছেন এবং বেশ কিছু জেলায় খুব ভাল রেজাল্ট করেছেন। কিন্তু চা-বাগিচা এবং বনাঞ্চলে টি-প্ল্যানটার্সদের ম্যানেজার বাবুদের অসহযোগিতার জন্য হয়নি। এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন। আর হচ্ছে, শিশু শিক্ষা কেন্দ্র গড়ে তোলার উদ্যোগ নেওয়া হয়েছে। যেখানে প্রাথমিক বিদ্যালয় নেই সেইসব এলাকায় শিশু শিক্ষা কেন্দ্র যদি করেন তাহলে মানুষের উপকার হবে। এবার আমি কান্তিবাবুকে বলছি, জলপাইগুড়ি জেলা ডিভিশনাল হেড-কোয়াটার। ওকান থেকে ডি. আইকে বহুদিন আগে থেকে উঠিয়ে নিয়েছেন। কেন নিয়েছেন তা আমি জানি না। ওনার পরিবর্তে এ. ডি. আই কাজ করছেন। যেখানে ডি. আই ছিল সেখানে আবার ডি. আই. রাখার জন্য বলছি। এ ছাড়া ডি. আর. ই. ও যে অফিস আছে সেই অফিসটিকে স্বয়ংসম্পূর্ণ করুন এবং অনুরোধ আমি করব। একটা কো-অর্ডিনেশন গড়ে উঠুক। ভুটান সীমান্তে ননী

ভট্টাচার্য স্মৃতি মহাবিদ্যালয়, ময়নাগুড়ি মহাবিদ্যালয়, শীতলকুচি প্রভৃতি ঐসব এলাকায় একটা অস্থিরতা সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে, মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে। সেটা যতে না করতে পারে তার জন্য উদ্যোগ গ্রহণ করবেন। আমার এলাকায় গার্লস কলেজের বড় অভাব। একটি-দুটি গার্লস কলেজ হলে ভাল হয়। উচ্চ মাধ্যমিক শিক্ষা লাভের পর আরও শিক্ষা লাভের জন্য গার্লস কলেজ চাই। এ ছাড়া কিছু স্কুলকে হায়ার সেকেণ্ডারী স্কুল করার দরকার। নেপালী এবং হিন্দি ভাষা-ভাষী মানুষের জন্য স্কুল অর্থাৎ মাতৃভাষার মাধ্যমে তারা যাতে শিক্ষার সুযোগ পায় সেই গ্যারান্টি সৃষ্টি করবেন। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং মাননীয় চেয়ারম্যানকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে যে শিক্ষা-বাজেট মন্ত্রীরা এখানে পেশ করেছেন, আমি সেই শিক্ষা বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট-মোশনের সমর্থনে আমার বক্তব্য এখানে রাখছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে এই শিক্ষা বাজেট বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি প্রথমেই যে বিষয়টির উপর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি সেটা হচ্ছে, বামফ্রন্টের ভ্রান্ত ভাষা এবং শিক্ষা নীতি পশ্চিমবাংলায় যথেষ্ট ক্ষতি করেছে এবং তারই মাশুল পশ্চিমবাংলার মানুষকে, আমাদের প্রজন্মকে গুণতে হয়েছে। জনসাধারণের দাবির সমর্থনে. আজকে তারা সেই ভাষানীতি প্রবর্তন করেছেন।

আরও একটি মারাত্মক জিনিস আমরা লক্ষ্য করছি, বামফ্রন্ট সরকার শিক্ষা ক্ষেত্রে আরও একটি ভয়ঙ্কর নীতি গ্রহণ করেছেন, সেটা হচ্ছে, বিশ্বব্যাঙ্ক পরিকল্পিত যে ডি. পি. ই. পি. প্রোগ্রাম-ডিস্ট্রিক্ট প্রাইমারি এডুকেশান প্রোগ্রাম—সেই প্রোগ্রাম তারা পশ্চিমবাংলায় চালু করতে শুরু করেছেন, কার্যকর করতে শুরু করেছেন। এই প্রোগ্রাম কার্যকর করার মাধ্যমে পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার যেটুকু অবশিষ্ট আছে তার মূলে তারা কুঠারাঘাত করছেন। আপনি জানেন, স্যার, বিশ্বব্যাঙ্কের টাকায় এই যে পরিকল্পনা, বিশ্বব্যাঙ্কের যে নতুন শিক্ষা দর্শন সেই শিক্ষা দর্শনে এই ডি. পি. ই. পি. প্রোগ্রাম কার্যকর করা হচ্ছে। এতে প্রাইমারি স্কুলের যে কর্মসূচি তাতে মালটিগ্রেট টিচিং অর্থাৎ একজন টিচারকে দিয়ে ৪টি ক্লাস চালানো হবে। তারপর আছে অটোমেটিক প্রোমোশন। শিক্ষার ব্যয়ভার সরকারের উপর নয়, জনগণের উপর চাপিয়ে দেওয়া হবে এই স্কিমের মাধ্যমে। এই রকম কতকগুলি মারাত্মক শিক্ষা সংহারক পদক্ষেপ এই স্কিমের মাধ্যমে নেওয়া হয়েছে সর্বজনীন প্রাথমিক শিক্ষার নামে। এই যে সব মারাত্মক পদক্ষেপ নেওয়া হয়েছে এতে প্রাথমিক শিক্ষার যেটুকু ন্যুনতম সুযোগ রাজ্যে রয়েছে সেই সুযোগকেও সঙ্কুচিত করা হচ্ছে। এই স্কীম কার্যকর করার ফলে একদিকে যেমন রাজ্যের সংখ্যাগরিষ্ঠ মানুষ প্রাথমিক সিক্ষার

সুযোগ থেকে বঞ্চিত হবেন, অন্যদিকে তেমনি শিক্ষা কুক্ষিগত হবে সংখ্যালঘিষ্ঠ ধনিক শ্রেণীর কিছু মানুষের হাতে। এটা একটা মারাত্মক ব্যাপার। এদের অভিসন্ধি হচ্ছে গোটা শিক্ষা জগতটাকে মুনাফা অর্জনের অবাধ মৃগয়াক্ষেত্রে পরিণত করা। যে শিক্ষা আমাদের জন্মগত অধিকার তাকে এইভাবে কেড়ে নেওয়ার চেষ্টা করা হচ্ছে। ভারতবর্ষের শাসক শ্রেণীর এই অভিসন্ধি আগেও ছিল। কিন্তু আমাদের স্বাধীনতা আন্দোলন এবং স্বাধীনোত্তর কালের যারা জননেতা তাদের যে শিক্ষার দাবি, এ সম্পর্কে দীর্ঘদিনের যে সংগ্রামের ঐতিহ্য রয়েছে, আমাদের সংবিধানে ১৪ বছর বয়স পর্যন্ত সকলকে বাধ্যতামূলক অবৈতনিক শিক্ষা দেওয়ার যে কথা লিপিবদ্ধ আছে তার ফলে ইচ্ছা থাকলেও শাসক শ্রেণী শিক্ষাকে সরকারের হাত থেকে কেড়ে নিয়ে মুনাফা লোটার অবাধ মৃগয়াক্ষেত্রে পরিণত করতে পারেননি। তারপর ৯২ সালে ভারত সরকারের জাতীয় শিক্ষানীতির সংশোধিত যে রূপরেখা প্রকাশিত হয়েছে বা গৃহীত হয়েছে তারপর থেকে বিশ্বব্যাঙ্কের শিক্ষা দর্শনকে অবলম্বন করে, ডি. পি. ই. পি. পরিকল্পনার মাধ্যমে ভারত সরকারের শাসকশ্রেণী নির্লজ্জভাবে বলতে শুরু করেছেন যে শিক্ষার দায়িত্ব সরকারের নয়, শিক্ষার ব্যয়ভার জনগণকে বহন করতে হবে। ইতিমধ্যে বিশ্বের ১৩০ টি দেশে বিশ্বব্যাঙ্ক তাদের ভুবনীকরণের প্রয়োজনে এই প্রোগ্রাম চালু করেছে। বিশ্বব্যাঙ্ক টাকা ইনভেস্ট করে এই জিনিস করছে। যে সমস্ত দেশে বিশ্বব্যাঙ্কের এই শিক্ষা দর্শনের ভয়ঙ্কর পরিকল্পনা কার্যকর হয়েছে সেখানে বা সেই সমস্ত দেশে প্রাথমিক শিক্ষার যে শেষ চিহ্ন তাকে শেষ করে দেওয়া হচ্ছে। ভারতবর্ষে কেরল সহ ১৪টি রাজ্যে এই প্রোগ্রাম চালু হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় কান্তিবাবুরা তা শুরু করেছেন।

[4-10 – 4-20 p.m.]

পশ্চিমবঙ্গে এটা অত্যন্ত আক্ষেপের কথা। এটা কোনও দক্ষিণ পন্থী সরকার নয়, সর্ব প্রথম কেরলে ১৯৯৫ সালে এই ডি. পি. ই. পি প্রোগ্রামে বিশ্বব্যাঙ্কের পরিকল্পনা রূপায়িত করা হয়। সাম্রাজ্যবাদী পুঁজিবাদের স্বার্থে এই বিশ্বব্যাঙ্কের শিক্ষা দর্শণ অবলম্বন করে যে প্রকল্প, সেই প্রকল্প রূপায়নের ক্ষেত্রে এমন কি সি. পি. এম-এর পরিচালিত সরকার বিশ্বস্ততার সঙ্গে তাকে যেভাবে রূপায়িত করেছেন তাতে বিশ্বব্যাঙ্কের ইন্সপেক্টর প্রশংসা করে বলেছেন যে, ইট উইল বি ওয়াণ্ডারফুল ইফ এনি স্টেট ফলোস কেরল। কেরলে ১৯৯৫ সাল থেকে এটা চালু হবার পরে ৩ বছরের মধ্যে সমস্ত কেরলে দুরবস্থা নেমে আসে। ডি. পি. ই. পি চালু করার ফলে যে কেরলে শিক্ষায় এগিয়ে ছিল, যেখানে ড্রপ আউট ছিলনা, সেখানে আজকে মারাত্মক ভাবে ড্রপ আউট শুরু হয়েছে। এই ডি. পি. ই. পি চালু হওয়ার ফলে কেরলে স্কুলগুলিতে আজকে শিক্ষার মান নেমে গেছে। ফলে শিক্ষা সম্পর্কে একটা অনীহা দেখা দিয়েছে, এবং সেখানে ড্রপ আউট বাড়ছে।

দ্বিতীয় কথা হচ্ছে, সেখানে প্রকৃত শিক্ষা পাবার জন্য বিকল্প হিসাবে ইংরাজি মাধ্যমে স্কুল যেগুলি গড়ে উঠেছে সেখানে ব্যাপক সংখ্যক বিত্তবানদের ছেলেমেয়েরা পড়াশুনা করছে। তৃতীয়ত যেখানে শিক্ষার গুণগত মান বৃদ্ধি করা হবে, শিক্ষার আলোয় নিয়ে আসা হবে, সেখানে দেখা যাচ্ছে যে ডি. পি. ই. পি প্রোগ্রাম চালু হওয়ার ফলে শিক্ষার মান নেমে যাচ্ছে, ছাত্র কমে যাচ্ছে এবং তার ফলে শিক্ষকদের চাকুরি নিয়ে টানাটানি শুরু হয়ে গেছে এবং যে সমস্ত শিক্ষকদের নেই তাদের ছাঁটাই হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে, একটা মারাত্মক খড়গ তাদের উপরে নেমে এসেছে। শিক্ষাকে সর্বজনীন করার জন্য শিক্ষা ব্যবস্থায় ডি. পি. ই. পি চালু করার কথা বলা হয়েছিল। সেই মত চালু করার ফলে সরকারি স্কুলগুলি যা চালু ছিল সেগুলি উঠে যাবার অবস্থায় এসেছে ড্রপ আউটের ফলে। কেরলে ৩ বছর এই রকম অবস্থা দেখে সমস্ত শিক্ষানুরাগী মানুষ এর বিরুদ্ধে আন্দোলন পরিচালনা করেছেন। এমন কি ভি. আর. কৃষ্ণ আয়ারের মতো মানুষও এই আন্দোলনে এগিয়ে এসেছেন ডি. পি. ই. পি-কে কার্য্যকর করার বিরুদ্ধে। সেই সর্বনাশা ডি. পি. ই. পি প্রোগ্রাম আজকে পশ্চিমবাংলা চালু করছেন। আমাদের কান্তিবাবুকে তারা বলেছেন যে এই ডি. পি. ই. পি'র নির্দেশিত পথে শিক্ষার মান উন্নয়ন হবে। আপনারা বুঝতে পারছেন যে কি রকম শিক্ষার মান উন্নয়ন হবে। এর মাধ্যমে পশ্চিমবাংলার শিক্ষা জগতে আর একটা মারাত্মক ভয়াবহ আক্রমণ নেমে আসছে, সেই বিপদের কালো ছায়া ঘনিভূত হয়ে উঠেছে। আমি আজকে আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকার-এর দৃষ্টি আকর্ষণ করছি যে সময় থাকতে আপনারা সচেতন হোন। ভ্রান্ত ভাষা নীতি, পাশ-ফেল তুলে দাও, এই নীতি আপনারা চালু করেছিলেন এবং তার ফলে পশ্চিম বাংলায় কি বিপদের সৃষ্টি হয়েছিল সেটা আপনারা জানেন। এই ভয়াবহ বিশ্বব্যাঙ্কের পরিকল্পনা ডি. পি. ই. পি প্রোগ্রাম চালু হলে সাম্রাজ্যবাদী পুঁজিপতিদের স্বার্থ চরিতার্থ হবে এবং রাজ্যে দুই শ্রেণীর নাগরিক সৃষ্টি হবে। কাজেই শিক্ষা ক্ষেত্রেই এই সর্বনাশা বিপদ থেকে যদি রক্ষা করতে হয় তাহলে এই ডি. পি. ই. পি. প্রোগ্রামকে প্রত্যাহার করুন, এই দাবি আমি জানাচ্ছি। পশ্চিমবঙ্গে শিক্ষার চেহারা বেহাল হয়ে পড়েছে। আজকে প্রাথমিক থেকে মাধ্যমিক উচ্চ মাধ্যমিক এবং বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত কি অবস্থা দেখছি? প্রাথমিক স্কুলে শিক্ষখ নেই, পরিদর্শক নেই, স্কুলে পঠন-পাঠনের ন্যূনতম উপকরণ নেই। ফলে শিক্ষার মান মারাত্মক ভাবে অবনতি হচ্ছে। যে পশ্চিমবঙ্গ শিক্ষার একদিন দ্বিতীয় স্থানে ছিল সেই পশ্চিমবঙ্গ আজকে ১৭তম স্থানে নেমে গেছে। রাজ্য শিক্ষা এরকম গুণগত মানে চলে গেছে, পড়াশুনা এখানে কিছু হয় না। শিক্ষার গুণগত মান প্রাথমিক স্তরে কোথায় গিয়েছে তার একটা সমীক্ষা রাজ্য সরকার করেছিলেন ১৯৯৫ সালে। সেই সমীক্ষায় চতুর্থ শ্রেণীর পর ছাত্রছাত্রীরা কতটা শিখলো. সেটা দেখা হয়েছিল। ঐ সমীক্ষা রিপোর্টে বলছে যে, চতুর্থ শ্রেনীর পর ন্যূনতম মানে পৌঁছাতে পারেনি

বাংলার ক্ষেত্রে শতকরা ৭৪ ভাগ, অঙ্কে ন্যূনতম মানে পৌঁছাতে পারেনি শতকরা ৬৪ ভাগ, বাংলা অঙ্ক দুই মিলিয়ে ন্যূনতম মান অর্জন করতে পেরেছে মাত্র ২০ ভাগ। চতুর্থ শ্রেণী উত্তীর্ণ হবার পর সবকিছু পড়তে পারে এই বিষয়ে ঐ রিপোর্টে দেখতে পাচ্ছি, শতকরা ৫৬ জন খুঁড়িয়ে খুঁড়িয়ে পড়ে, ভালভাবে পড়তে পারে মাত্র ১৮ শতাংশ। এখানে এরকম পড়াশুনা চলছে। ১৯৯৫ সালের শিক্ষার মান সমীক্ষা রিপোর্ট বলছে এটা। এছাড়া স্কুল পরিদর্শক নেই। ছাত্রছাত্রীদের জন্য বই পাঠান। কোটি কোটি টাকা ব্যয় করে এই পাঠ্য-পুস্তক ছাপানো হয়, কিন্তু সেই বই বছরের শুরুতে তাদের হাতে পৌঁছে দিতে পারেন না। গত ২০ বছর ধরে বিধানসভায় গলা ফাটিয়ে বলছি যে, বইগুলি বছরের শেষে পৌঁছায়, কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না। কাজেই শিক্ষার মান উন্নয়নে সরকার কতটা তৎপর সেটা এই জিনিসের মধ্যে দিয়েই বোঝা যায়। শিক্ষার মানের ক্ষেত্রে শুধু প্রাথমিক স্তরেই নয়, উচ্চ-মাধ্যমিক এবং বিশ্ববিদ্যালয় স্তরেও একই অবস্থা। এস. এল. ই. টি. পরীক্ষা হয়েছে ইউ. জি. সি. স্ট্যাণ্ডার্ডে। ইউনিভার্সিটিতে যারা ৫৫ পারসেন্ট মার্ক্স পেয়েছেন তারা এই পরীক্ষা দিতে পারেন। কিন্তু তার রেজাল্ট কি? এই পরীক্ষার রেজাল্ট হয়েছে মারাত্মক। ১৯৯৪ সালে 'স্লেট' পাশ করেছেন শতকরা ১৭ ভাগ, ১৯৯৫ সালে পরীক্ষা হয়নি, ১৯৯৬ সালে পাশ করেছেন ১০.৫ পারসেন্ট, ১৯৯৭ সালে ১৫.৫ পারসেন্ট, ১৯৯৮ সালের ডক্যুমেন্ট আমার হাতে নেই, ১৯৯৯ সালে—উচ্চশিক্ষা মন্ত্রী বলেছেন পাশের হার ৫.৬ পারসেন্ট। এই হচ্ছে রেজাল্ট। তাহলে স্নাতকোত্তর স্তরে পড়াশুনা হয়টা কি? স্বাভাবিকভাবেই সেখানকার পড়াশুনার স্ট্যাণ্ডার্ড সম্পর্কে প্রশ্ন আসে। তার জন্য ওরা নাকি একটি কমিটি করেছেন। সম্প্রতি স্কুলের প্রধান শিক্ষকদের ইন্টারভিউ সম্পর্কিত. খবর বেরিয়েছে। এরজন্য যে ইন্টারভিউ কল করা হয়েছিল তাতে অ্যাপ্লাই করেছিলেন ৪৮৭৮ জন যাদের ১০ বছরের অভিজ্ঞতা আছে, এপিয়ার হয়েছিলেন ৪০১০ জন, সিলেকটেড হয়েছেন মাত্র ৯১ জন ১৮ পারসেন্ট। কি স্ট্যাণ্ডার্ড। পশ্চিমবঙ্গে শিক্ষার মান হচ্ছে এই। আজকে আমরা শিক্ষায় এগিয়ে গিয়েছি বলছি, কিন্তু বাস্তব চিত্র এরকম একটা জায়গায়। আজকে পশ্চিমবঙ্গে শিক্ষার এমনই হাল যে, ডি. পি. এ. পি. চালু করবার আগেই ড্রপ আউট সংখ্যা আরও বেড়েছে। ১৯৯৭-৯৮ সালে সরকারি হিসেবে প্রাথমিক স্তরে ছাত্রছাত্রী সংখ্যা ছিল ৮৫ লক্ষ। তার কয়েক বছর আগে এই সংখ্যাটা ছিল আর বেশি। ১৯৯৭-৯৮ সালে মানব সম্পদ উন্নয়ন দপ্তরের হিসেব অনুযায়ী ড্রপ আউটে পশ্চিমবঙ্গ পেছনের দিক থেকে পঞ্চম স্থানে রয়েছে।

[4-20 – 4-30 p.m.]

অথচ প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত পশ্চিমবাংলায় ড্রপ আউটের হার

৫৫.৭৩ পারসেন্ট সেখানে সর্বভারতীয় গড় হচ্ছে ৩৮.৯৫ পারসেন্ট। শুধু সিকিম, মিজোরাম, মেঘালয় এবং বিহার এই ৪টি রাজ্যের অবস্থা পশ্চিমবাংলার থেকে আরও খারাপ। অর্থাৎ ৪টি রাজ্যের উপরে পশ্চিমবাংলার স্থান। তারপর কি ভাবে শিক্ষকদের বঞ্চিত করা হচ্ছে দেখুন। ৩৫ হাজার ৬০ বছরের উর্দ্ধে শিক্ষক গত ৩৭ মাস ধরে বেতন পাচ্ছে না। এই টাকার পরিমাণ, প্রাথমিক মাধ্যমিক সব মিলিয়ে, ৫০ কোটি টাকা মতো। কি অপরাধ তাদের? ১৯৯০ সালের রোপা অনুযায়ী তারা ডিক্লারেশন দিয়েছে, সমস্ত বাড়তি টাকা তারা ফেরত দেবে বলেছে, সমস্ত সরকারি নির্দেশ অনুযায়ী দায়িত্ব পালন করেছে। তাহলে বলবেন কি কান্তি বাবু, এই ৩৫ হাজার শিক্ষক বেতন থেকে বঞ্চিত কেন? আজকে তাদের পেনশনের অবস্থা কি? আজকে পশ্চিমবাংলায় যদি প্রাথমিক মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক মিলিয়ে ৩ লক্ষ শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী হয় তাহলে ২০ পারসেন্ট করে যদি বছরে রিটেয়ার করেন তাহলে ৬ হাজারের মতো শিক্ষক অশিক্ষক কর্মচারী অবসর নেন। এটা ১৯৮৬ সাল থেকে চালু হয়েছে, তাহলে ১ লক্ষের মতো অবসর পেয়েছেন। তার মধ্যে আপনি পেনশন দিয়েছেন ৮৫ হাজারকে। এই রকম একটা অবস্থা দাঁড়িয়েছে। এত গুলি শিক্ষক আজকে পেনশন থেকে বঞ্চিত। পেনশন ব্যবস্থা দ্রুত কার্য্যকর করার জন্য এখনও পর্যন্ত কার্যকর ব্যবস্থা করতে পারেননি।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

মাননীয় চেয়ারম্যান স্যার, আমাকে একটু সময় দেবেন। আপনারা সিদ্ধান্ত নিয়েছেন যে প্রতিটি শিক্ষার স্টাণ্ডাড নামিয়ে আনবেন। আপনারা বলছেন যে উচ্চমাধ্যমিক শিক্ষা কলেজে হবে না, এখন সমস্ত স্কুলে হবে। আমি বলছি যে ভাল। কলেজ থেকে যে স্কুলে নিয়ে আসছেন সেই স্কুলগুলির ইনফ্রাস্ট্রাকচার দেখুন। সেখানে নেসেসারী টিচার্স স্ট্রেন্থ আছে, লাইব্রেরী আছে, লেবোরেটারী আছে, সেখানে ক্লাস করার ঘর আছে? ইনফ্রাস্ট্রাকচার ছাড়াই যদি এই ভাবে উচ্চ মাধ্যমিক শিক্ষাকে সমস্ত কলেজ থেকে নামিয়ে স্কুলগুলিতে নিয়ে আসেন তাহলে অ্যাকাডেমিক স্ট্যাণ্ডার্ড ফল করবে না? কলেজে যে পরিমাণ ভর্ত্তি হত স্কুল গুলিতে সেই পরিমাণ ভর্ত্তি হতে পারবে? ফলে এই বছর অ্যাডমিশন ক্রাইসিস দেখা দেবে। ভর্ত্তির সমস্যা আরও মারাত্মক রূপ নেবে। এই সমস্ত সমস্যাগুলির যথাযথ উত্তর দেবেন। এই কথা বলে ....

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে শিক্ষা দপ্তরের মাননীয় শিক্ষামন্ত্রীগণ তাঁদের ব্যায়ে অনুমোদনের জন্য যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট মোশনগুলিকে সমর্থন করে

কয়েকটি কথা বলতে চাই। আজকে যে বাজেট আমরা এখানে দেখছি সেটা গতানুগতিক। একানে প্রতি বছর যে বাজেট পেশ করা হয় সেই বছরের তুলনায় এই বছরের যে বাজেট, সেটা কম। যে কাজের জন্য যে টাকা ধরা হয় সেটা প্রতি বছর কমিয়ে আনা হচ্ছে। এবারেও কিছু কাজ করা যাবে বলে আমার মনে হয় না। বাস্তব বিষয় নিয়ে আমি শিক্ষামন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা যদি ভুল সংশোধন করার চেষ্টা করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ উপকৃত হবে। যদিও আপনারা বলছেন শিক্ষার ক্ষেত্রে ব্যাপক বিপ্লব এনেছেন, সেই বিপ্লব কি? আপনারা অ্যাকাডেমিক সেশান পরিবর্তন করেছেন। আপনারা একটা বৈপ্লবিক চিন্তা ভাবনার মধ্যে দিয়ে করেছেন। মে মাসে প্রথম ভর্তি শুরু হয়, তারপর জুন মাস ছুটিতে কেটে যায়, তারপর জুলাই থেকে সেপ্টেম্বর বর্ষা আসে। ওই সময় প্রায় ছুটিতে কেটে যায়। সুতরাং এই সেশান করে শিক্ষার কাজের সময় বাড়েনি। তাতে আমরা দেখতে পাচ্ছি এই যে সেশান করেছেন তাতে শিক্ষার কাজের সময় মার খাচ্ছে। শেষ পর্যন্ত দেখা যাচ্ছে মাধ্যমিক ছাত্র-ছাত্রিদের স্কুলে কাজের সময় বাড়েনি। দেখা যায় যে তাদের ক্লাসটা বন্ধ হয়ে যায়। সেপ্টেম্বর পর্যন্ত তাদের ক্লাস চলে। মার্চে তাদের যথারীতি পরীক্ষা দিতে হয়। এই ডিসেম্বর থেকে জানুয়ারি সেশন পরিবর্তন করে কি লাভ হয়েছে থাত্রছাত্রীদের? আমার মনে হয় এতে ছাত্রছাত্রীদের কোনও উপকার হয়নি। এটা পরিবর্তন করা দরকার। আমি মনে করি, আপনাদের শিক্ষা দপ্তরের এতে ছাত্রদের, না শিক্ষকদের লাভ হয়েছে, এটা ভাবা উচিত। দ্বিতীয়ত, আজকে কাগজে দেখলাম যে হেডমাস্টার পদে সাড়ে চার হাজার জন পরীক্ষা দিয়েছিলেন। তারমধ্যে আপনি ৯১৬ জনকে ভাইভার জন্য ডাকবেন এটা ঠিক হয়েছে। মোট পরীক্ষার্থীর মধ্যে মাত্র ১৮ পারসেন্ট উত্তীর্ণ হয়েছেন। তারমধ্যে আপনি নেবেন কত, হয়ত ছশ জনকে। তাহলে পনেরশর মধ্যে ন'শ জনই বাদ থাকবে, ন'শ স্কুলই বাদ থাকবে। তাহলে যেখানে হেডমাস্টার থাকে না, সেই জায়গায় পঠনপাঠন কতটা হবে এবং শিক্ষার পরিবেশ কতটা উন্নত হবে, কতটা ঠিক জায়গায় পরিচালিত হবে, এটা আমার ধারণার মধ্যে আসে না। বহু কলেজে প্রিন্সিপ্যাল নেই। শিক্ষাখাতে টাকা নেই, আপনারা এটা টাকা বাঁচাবার জন্য করেছেন কিনা আমি জানিনা। যদি তা হয়, তাহলে বলার কিছু যৌক্তিকতা নেই। আর যদি শিক্ষাকে গতানুগতিক করতে চান, শিক্ষাকে যদি আরও বেশি করে মানুষের কাছে পৌছে দিতে হয়, তাহলে এই বিষয়ে নজর দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। আমি এখানে কেবল বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি না। কিন্তু আমি আপনাকে কতকগুলো বিষয় স্মরণ করিয়ে দিতে চাই। ইংরাজি যদিও দেরিতে ফিরিয়ে আনলেন, জনগণের আন্দোলনের কাছে মাথা নত করলেন ঠিকই, কিন্তু বিগত ১৫ বছরে যে অবস্থা তৈরি হয়েছে, তাতে লজ্জা লাগে। আমাদের হায়ার সেকেণ্ডারী থেকে গ্রাজুয়েট পর্যন্ত বাংলা এবং ইংরাজি বাদ দিয়েও পলিটিক্যাল

সায়েন্স, হিস্ট্রি আর এডুকেশন পেপার নিয়ে আজকে গ্রাজুয়েট হওয়া যায়। এরফলে বিপুল সংখ্যক ল্যাঙ্গোয়েজ গ্রুপের পরীক্ষার্থীদের আমরা খুঁজে পাই না। এটা কি মুর্খতার পরিচয় হয়নি? এটা কি একটা বোকামির পরিচয় নয়? আমরা মাতৃভাষার জন্য পশ্চিমবাংলায় আন্দোলন করি। কিন্তু সেই মাতৃভাষাকে বাদ দিয়ে আজকে গ্রাজুয়েট হচ্ছে। বৈষম্য আমরা আরও দেখতে পাই। মাধ্যমিক সিলেবাসের ক্ষেত্রে, মাদ্রাসার ক্ষেত্রে আমরা দেখছি হাজারে এখনও পরীক্ষা দিতে হচ্ছে। কিন্তু হাই মাদ্রাসার ক্ষেত্রে বহু স্কুলের ক্ষেত্রে ৮৫০ আছে। এটা আপনাদের ভাবা দরকার। অনতিবিলম্বে এর পরিবর্তন হওয়ার দরকার আছে বলে আমি মনে করি। আমরা দেখি যে, মাধ্যমিক সিলেবাসের ক্ষেত্রে ২০ পর্যন্ত ইংরাজিতে পেলে আমরা তাদের পাশ বলে ধরে নিই। ল্যাঙ্গোয়েজ গ্রুপের মার্ক্সগুলো নিয়ে যোগ করে তার পাশ মার্ক্স আমরা ঠিক করি। কিন্তু হায়ার সেকেণ্ডারীর ক্ষেত্রে ৩০+৩০, ৬০ ধরে ২০০ ইংরাজি। এমন একটা বোঝা সেখানে চাপিয়ে দেওয়া হয় যেগুলো বহন করার ক্ষমতা আজকে ছাত্রছাত্রীদের নেই, যেখানে তারা সিক্স থেকে ইংরাজি পড়ে। যুক্তি খুঁজে আপনি হয়ত বলবেন, এবারে টু থেকে আমরা ইংরাজি শুরু করছি। ১৫ বছর পরে সেটা তাদের ক্ষেত্রে প্রযোজ্য হবে। আমাদের ক্ষেত্রে সেটা বোধগম্যের বাইরে চলে যাবে। আজকে আপনি স্কুল সার্ভিস কমিশন করেছেন। একটু আগে পদ্মনিধিবাবু পেনশনের কথায় বলছিলেন যে, রিটায়ারের একদিন পরে শিক্ষকরা পেনশন পেয়ে যাবেন। এটা তিনি কোথা থেকে পেলেন জানিনা। এখানে মন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, আমি জানি, হাজার হাজার শিক্ষককে কয়েক বছর ধরে রাইটার্সে ঘুরতে ঘুরতে তাঁদের মাথা খারাপ হয়ে গেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়টি দেখতে বলব। এগুলো কার্যকর করলে নিশ্চয়ই উপকার হবে। এতে আপনাদের শিক্ষা দপ্তরের কোনও অসম্মান হবে না। আপনি স্কুল সার্ভিস কমিশন করেছেন। কিন্তু স্কুল সার্ভিস কমিশন করার ফলে যোগ্যতার ছেলের জায়গায় কারা আসছে? টাকার বিনিময়ে গ্রাজুয়েটরা আসছে। যারা বি. এড., ডিস্টিংশন নিয়ে পাশ করেছে, যাদের অনার্স আছে, তারা কিন্তু আসতে পারছেন না। এখানে কতটা মেরিট বেসিসে আনতে পেরেছেন এটা আমার জানা নেই। মাদ্রাসাতেও আপনারা সার্ভিস কমিশন করেছেন। কিন্তু মাদ্রাসা স্কুল সার্ভিস কমিশন এখন পর্যন্ত চালু করেননি। সেখানে এখনও পর্যন্ত পরীক্ষা শুরু হয়নি। ফলে মাদ্রাসা সার্ভিস কমিশনের কার্যকারিতা কি তা আমার জানা নেই। দ্বিতীয়ত, আপনি বোর্ডকে স্ট্যাটুটরি করেছেন। কিন্তু এখন পর্যন্ত সেখানে নির্বাচন হয়নি। সরকারি প্রতিনিধি সেখানে আসেনি। তাহলে আপনার আগেরদিনে শিক্ষাকে সঙ্কুচিত করার যে নীতি গভর্নমেন্ট অর্ডারে চলত, সেইভাবে আজকে গভর্নমেন্টের অর্ডারে বোর্ড চলছে। সেখনে আজকে কোটা যদি সঠিক করতেন বোর্ড হলে আমরা মাদ্রাসা শিক্ষার জন্য অনেক বেশি টাকা পেতাম। কিন্তু সেই জায়গায় আজকে সেটা পাওয়া যাচ্ছে না।

কারণ আপনি শিক্ষার পরিবেশকে নষ্ট করে রেখেছেন। আজকে এরফলে মাদ্রাসা শিক্ষা ব্যহত হচ্ছে। পশ্চিমবাংলায় আপনারা স্কুলকে যে সংখ্যক বাড়িয়েছেন, সেই তুলনায় আজকে যদি কোটা দেওয়া হত মাদ্রাসাকে, তাহলে পশ্চিমবাংলায় আজকে কোনও অর্গানাইজড মাদ্রাসা থাকত না। অর্গানাইজড কথাটা যখন এখানে উঠলো, আমি আপনাকে স্মরণ করিয়ে দিই যে, অনেক মাদ্রাসা ২০/২৫ বছর ধরে পশ্চিমবাংলায় আছে যেগুলো অনুমোদনের অপেক্ষায় আছে। আপনার যদি সত্যি সত্যিই উদার দৃষ্টি থাকে, তাহলে আপনাকে অনুরোধ করব, আপনি কিছু সংখ্যক মাদ্রাসা দেওয়ার জন্য চেষ্টা করছেন আমরা জানি, আমাদের কাছে খবর আছে, সেগুলো অনতিবিলম্বে দিলে, ভোটের আগে যাতে সেগুলো হয় এটা দেখার জন্য আমি আপনাকে অনুরোধ করব। আগে কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা থেকে আমরা টাকা পেতাম, আজকে তা বন্ধ হয়ে যাচ্ছে। সেগুলো বন্ধ হয়ে গেছে, সেগুলো বন্ধ হয়ে যাবার ফলে টাকা পাচ্ছি না। এই ব্যাপারে আপনার কাছে অনুরোধ করছি ......

(সময় হয়ে যাওয়াতে মাইক অফ হয়ে যায়)

[4-30 – 4-40 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় চেয়ারপারসেন মাননীয় শিক্ষা মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে বিরোধীদের আনীত কাটমোশনের বিরোধিতা করছি। স্যার, এই সমর্থন অর্থাৎ এই নয় যে আমাদের রাজ্যের শিক্ষা সংক্রান্ত শিক্ষার্থী সংক্রান্ত নয় এবং শিক্ষক সংক্রান্ত সমস্ত সমস্যার সমাধান করে ফিরিয়ে আনতে পেরেছি। বা জনগণের যে চাহিদা বা প্রয়োজন তার সবটাই মেটাতে সক্ষম হয়েছি। আমি বাজেটকে সমর্থন জানাচ্ছি এই কারণে যে, বিগত বছরগুলোর থেকে আজ পর্যন্ত তার যে স্বল্প সঞ্চয়ের মধ্যে দিয়ে আমাদের রাজ্যের জনগণের স্বার্থে কিভাবে বৈজ্ঞানিক উপায়ে আন্তরিক এবং সচেতন উপায়ে ব্যয় করা যায় তার একটা আন্তরিক প্রচেষ্টা এই বাজেটের মধ্যে লক্ষ্য করেছি। সেইকারণে এই ব্যয়বরাদ্দকে সমর্থন জানাচ্ছি। আজকে এটা ভাবতে হবে সদ্য স্বাধীন একটা দেশ, তার প্রথম জাতীয় শিক্ষানীতির থেকেই হওয়া উচিত ছিল দেশের সব ছেলেমেয়েদের বাধ্যতামূলক শিক্ষা। এই বাধ্যতামূলক শিক্ষার দায়িত্ব সরকারের এবং সেই সময়ে যে সরকার ছিলেন, তারা সেই দায়িত্ব পালন করতে পারেননি। সুতরাং আজকে সেই দায়িত্ব কাদের উপরে বর্তাবে—ওই ডানপাশে যারা কংগ্রেসে বসে আছেন, যারা এতকাল শাসন করেছেন, তাদের পাপের ফলে সারা বিশ্বের কাছে ভারতবর্ষের মত একটা মহান দেশ নিরক্ষরতার দেশ হিসাবে চিহ্নিত ছিল। আজকে ওদের পাপের প্রায়শ্চিত্ত আমরা করছি। আমরা এরইমধ্যে কতখানি এগিয়ে যাওয়া যায় তার চেষ্টা করছি। সেইকারণে আমরা লক্ষ্য করছি আমাদের রাজ্যে প্রায়

১৪১.৫ লক্ষ মানুষের মধ্যে ৮০ লক্ষ মানুষকে সাক্ষরতার অর্ন্তভুক্ত করতে পেরেছি। আরও চেষ্টার দরকার এবং তারজন্য আরো টাকার দরকার। কয়েকদিন আগে একটি পত্রিকাতে দেখলাম মাননীয় মন্ত্রী বলেছেন যে, আমাদের রাজ্যের টাকার শতকরা ৯৪ ভাগ মাইনে দিতে এবং অন্যান্য কাজে চলে যায়। হ্যা, এটা ঠিকই এই জামানায় মাস্টার মশায়দের মাইনে পত্র বেড়েছে এবং তারা একটা মর্য্যাদার জায়গায় এসেছেন। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলছি যে, যেখানে শিক্ষার জন্য বাজেট, সেখানে ৯৪ শতাংশ মাইনে পত্র দিতে চলে যায় আর বাকি ৬ ভাগ মাত্র এই কচি কাচাদের যারা পাখির মতো, শিক্ষা খাতে ব্যয় হয় এটা ঠিক নয় বাড়ানো দরকার। সুতরাং এই যখন চিত্র তখন আরও টাকা কিভাবে আনা যায় সেটা আজকে ভাবার দরকার। এই প্রসঙ্গে আরেকজন বিধায়ক সোমেন্দ্রচন্দ্র দাস মহাশয় যে কথা বলেছেন সঠিকভাবেই বলেছেন যে, ডি. এমের ছেলে মেয়ে, মন্ত্রীদের ছেলে মেয়ে এবং আমাদের ছেলে মেয়ে, অধ্যাপকদের ছেলে মেয়ে আর বর্গা চাষীদের ছেলে মেয়ে একই ভাবে বিনা বেতনে পড়বে এটা ঠিক নয়। সুতরাং যারা বি. পি. এল, নিচুর তলার লোক তাদের ছেলে মেয়েরা বিনা বেতনে পড়ুক। তাদেরকে পড়ার ক্ষেত্রে মাইনে নেওয়ার ব্যাপারে ছাড় দেওয়া হোক কিন্তু বাকিদের কাছ থেকে মাইনে পত্র আদায় করা হোক। শিক্ষা ক্ষেত্রে আমরা যতটা ব্যয় করতে পারব ততই দেশের উন্নতি হবে। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকে লক্ষ লক্ষ যুবক পাশ করে বেরুচ্ছে কিন্তু তারপরে তাদের শিক্ষার পথ ঠিক খুঁজে পায় না। যারফলে হতাশায় ভুগতে থাকে এবং তাদের জীবনী শক্তি হারিয়ে ফেলছে। তাদের বুকের ভেতরে থেকে যেন একদাল কান্না গুমড়ে কেঁদে মরছে। যেসবযুবকদের দিয়ে আমরা সৃষ্টি করাতে চাই, সংস্কৃতি গড়ে তুলতে চাই, আজকে তারা ধ্বংসের পথে অবলুপ্ত হতে চলেছে। তারা সব কিছু ভেঙ্গে তছনছ করে দেবে। তাদের সব স্বপ্ন আজকে চুরমার হয়ে যাবে। তাদের লক্ষ্যে পৌছাতে তারা পারবে না। মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত বিগত শিক্ষা বাজেটে ১৯৯৮-৯৯ সালের বাজেটে উল্লেখ করেছিলেন যে, বৃত্তি মূলক শিক্ষা, কারিগরি শিক্ষা অষ্টম শ্রেণীর পাঠ্যের সঙ্গেই যুক্ত করা হবে। আমার বাঁ হাতে ১৯৯৮-৯৯ সালের মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বিবৃতি ডান হাতে ১৯৯৯-২০০০ সালের বাজেট বিবৃতি, দুটি বছরই একই কথা বললেন, কিন্তু কার্যকর হয়নি। এইউবার দেখলাম আবার আগামী বছরে নাকি একশোটি আরো উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হবে। আমি প্রশ্ন করতে চাই যে, অষ্টম শ্রেণীতে এই কারিগরি শিক্ষার প্রবর্তন করার কথা যে বলেছিলেন, সেখানে বক্তব্যের সঙ্গে তো বাস্তবের মিল খুঁজে পাচ্ছি না।

কিন্তু বাস্তবে এই বিবৃতি এবং বাস্তবতার এলাকায় যখন ঘুরে বেড়াচ্ছি, মিল থেকে অমিলটাই চোখে পড়ে। এটা নিশ্চয় দুর্ভাগ্যজনক এবং দুঃখের। আমি আবেদন করব এই বিবৃতি এবং বাস্তবতা দুই এর মধ্যে যাতে সাদৃশ্য থাকে সেইজন্য আরও যাতে

প্রশাসনিক ব্যবস্থাকে গতিশীল করা যায় তার জন্য তারা উদ্যোগ নেবেন। স্যার, আমরা কি আমাদের ছাত্রদের নিয়ে যাদের নিয়ে দেশ গড়তে চাই, যাদের আমরা সামনের দিনে বিভিন্ন চ্যালেঞ্জের সামনে হাজির করতে চাই তাদের কি আমরা গিনিপিগ পেয়েছি যে ইচ্ছামতো পরীক্ষা-নিরীক্ষা করব। এই ব্যাপারে আমাদের দেশের রাষ্ট্র প্রধানরা কি করেছেন, আজ পর্যন্ত তারা কোনও শিক্ষানীতি গড়ে তুলতে পারেননি। এই মহতি বিধানসভায় বারবার এই দাবি উত্থাপিত হওয়ার পরেও আমাদের মাধ্যমিকের সিলেবাস, উচ্চ মাধ্যমিকের সিলেবাস এর মধ্যে কোনও সমতা নেই, আমাদের এখানে কিছুদিন আগে ইংরাজি চালু করেছেন, কিন্তু তার আগে যারা ইংরাজি বিহীন ছিল এবং পরবর্তীকালে পরীক্ষা দিয়ে পাশ করে বেরুল, এই অবস্থার মধ্যেও এখন আবার ইংরাজি শিক্ষা চালু হয়েছে, তাই মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু এখনও যে প্রচণ্ড বৈপরীত্ব আছে, মাধ্যমিক উচ্চমাধ্যমিকে এবং কলেজ সিলেবাস এর মধ্যে, তার মধ্যে সামঞ্জস্য আনার জন্য যে একটা উপযুক্ত উদ্যোগ, সময়োচিত উদ্যোগ যেন এখানে গ্রহণ করা হয়। স্যার, আমি জান আমাদের রাজ্যে অনেক স্কুল আছে, সেইগুলি জুনিয়ার হাই স্কুল হোক বা মাধ্যমিক স্কুল হোক সেইগুলি মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকে উত্তীর্ণ হওয়ার কথা, কিন্তু সেগুলির সবগুলি আমরা গড়ে তুলতে পারিনি। কিন্তু এখন আমরা যেগুলি করতে পেরেছি সেটাও কিন্তু কম নয়। যদিও প্রয়োজনের তুলনায় তা যথেষ্ট নয়। এই অনুমোদনের সময় আমরা যে দৃষ্টিভঙ্গিগুলি গ্রহণ করে থাকি, সেক্ষেত্রে আরও উদারতা, আরো একটা গণতান্ত্রিক চিন্তা-ভাবনা জানার দরকার বলে আমার মনে হয়। আমি ক্ষোভের সঙ্গে বলছি, আমাদের নির্বাচনী এলাকায় একটা গার্লস স্কুল নেই। কিন্তু আমরা গর্ব করে বলতাম, আমরা স্লোগান দিতাম, বিদ্যাসাগরের মেদিনীপুরে নিরক্ষরতা করব দূর। যে বিদ্যাসাগর নারী শিক্ষার জন্য তাঁর জীবনের বিরাট অংশকে ব্যয় করেছেন। আমার বিধানসভা এলাকায় পাঁশকুড়ায় জুনিয়ার হাইস্কুল, একটি মাত্র বিদ্যালয়, ১২১৫ জন ছাত্রী, সেটার ৫০ বছর বয়স, আজও সে অনুমোদন পেল না। আমার এলাকায় একটা জুনিয়ার হাইস্কুল আছে, ২৫ বছরের বেশি যার বয়স—খামারচক জুনিয়ার হাইস্কুল-তারাও অনুমোদন পেল না। ৫/৭ বছরের স্কুল অনুমোদন পেয়ে গেল। আমরা সেইজন্য এখানে আবেদন করব শিক্ষা ক্ষেত্রে উদার দৃষ্টিভঙ্গি গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি আজকে আনা দরকার। পশ্চিমবঙ্গের সরকারি কর্মচারীদের দিকে সরকার আছে এবং আমাদের শিক্ষকদের দিকে এই সরকার যথেষ্ট আন্তরিকতার সঙ্গে তাদের সমস্যাগুলিকে সমাধান করার চেষ্টা করছেন। এই বিষয়ে কারুর অস্বীকার করার কারণ নেই। কিন্তু আমি বিনয়ের সঙ্গে বলব, যে কারণের জন্য পে কমিশন বাড়তি মুদ্রাস্ফীতির চাপ প্রত্যেকের উপর পড়ছে, সেক্ষেত্রে আপনারা পে-কমিশন এর টাকা সরকারি কর্মচারীদের নগদে দেওয়ার কথা বললেন আর শিক্ষকদের ক্ষেত্রে প্রভিডেন্ট ফাণ্ড-এ জমা দেওয়ার কথা

বললেন, এই ব্যয় বরাদ্দ আপনাদের কাছে অন্ততঃ আমাদের শিক্ষক মহাশয়রা তারা আশা করেন না। যে শিক্ষক মহাশয়রা এই পশ্চিমবাংলার কৃষ্টি ও সংস্কৃতিকে সুরক্ষা করেছেন, শুধু তাই নয় তারা দেশকে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছেন—আমার এই বক্তব্য থেকে আমাদের সরকারি কর্মচারী বন্ধুদের যেন এই ধারণা না হয়, যে আমি তাদের এই দৃষ্টিভঙ্গির বিরোধিতা করছি আমি সব সময় বলতে চাই, আমাদের শিক্ষার লক্ষ্যটা কিন্তু সুদূরপ্রসারী। আমি শিক্ষা বলতে যা বুঝি, আমাদের জীবন ব্যাপী যে সংগ্রাম তার সঙ্গে পরিস্থিতির পরিবেশের সঙ্গে অ্যাডজাস্ট করে গড়ে তোলা—তাই হচ্ছে শিক্ষা। আমি শিক্ষা বলতে বুঝি শিক্ষার্থীর অন্তস্থল নির্মিত পরিবেশের উপাদানে গড়ে তোলা হচ্ছে শিক্ষা। আমি শিক্ষা বলতে যা বুঝি আগামী দিনের চ্যালেঞ্জ এর মোকাবিলা করা, উপযুক্তভাবে সৈনিক হিসাবে গড়ে তোলার নাম হচ্ছে শিক্ষা। কিন্তু আমরা অমর্ত্য সেন এর চিন্তাকে বাস্তবায়ন করার জন্য আমরা গণ শিক্ষার দিকে সময়কে গুরুত্ব দিচ্ছি ঠিক কথা, কিন্তু শিক্ষার যে মৌলিক দৃষ্টিভঙ্গি তাকে বাস্তবায়ন করতে হলে যে মনোবিজ্ঞান সম্মত দৃষ্টিভঙ্গি প্রয়োজন, সেই মনোবিজ্ঞান সম্মত দৃষ্টিভঙ্গির আলো আজকে সর্বত্র হচ্ছে না। সেই বিষয়টা আমি ভাবতে অনুরোধ করব। আমার সময় নেই, তাই পরিশেষে বলি, মাননীয় মন্ত্রীদের যে স্বচ্ছতার পরিচয় দিয়েছেন এবং যেগুলির কথা বললাম সেইগুলি গুরুত্ব দিয়ে ভাববেন। এই কয়টি আবেদন রেখে, বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী অজিত খাঁড়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় মাননীয় শিক্ষামন্ত্রীগণ শিক্ষা বাজেটের উপরে যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাটমোশনগুলো আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। যারা এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করছিল তাদের বক্তব্য খুব মন দিয়ে শুনছিলাম। বুঝতে পারলাম না, তারা সমর্থন করছেন, না বিরোধিতা করছেন, না নিজের এলাকার দাবি পেশ করছেন। পদ্মনিধি বাবু সাবজেক্ট কমিটির চেয়ারম্যান হিসাবে যেটা বললেন, অক্টোবর মাসে কেন্দ্রীয় সরকারের আনা সরস্বতী বন্দনার বিরুদ্ধে কান্তি বাবু খুবই উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছেন, তারজন্য আপনাদের ধন্যবাদ জানানো উচিত। ঠিক কথা বলেছেন, আমরাও মৌলবাদের পক্ষে নেই। কিন্তু তার দু-মাস আগে নেতাজী ইণ্ডোর স্টেডিয়ামে ছাত্র-শিক্ষক সংগঠন যেভাবে কান্তি বাবুর বন্দনা করলেন তা ভাবতে অবাক লাগে। প্রাইমারী স্কুলে পাঠ্য-পুস্তক পাওয়া যায়না, মিড ডে মিলে দুর্নীতি, কাউন্সিলে নির্বাচন হচ্ছে না, দিনের পর দিন শিক্ষার মান নেমে যাচ্ছে, শিক্ষকরা স্কুলে না গিয়েই মাইনে পাচ্ছে, কাউন্সিলগুলোতে অ্যাড-হক কমিটি বসিয়ে রাখা হয়েছে, ইংরাজি

চালু না হওয়ার ফলে মধ্যবিত্ত মানুষের ভোট নষ্ট হচ্ছে। কান্তি বাবুর বিরুদ্ধে আমাদের মুখ্যমন্ত্রীর দ্বারস্থ হতে হবে, এইকথা সমস্ত কাগজে ফলাও করে প্রকাশ করা হয়েচে। আজকে যারা ব্যয়-বরাদ্দ সমর্থন করছেন তারা কি এটা অস্বীকার করতে পারবেন। কাজেই বিরোধীদলের বক্তব্যের মধ্যে কিছু গঠনমূলক কথাবার্ত্তাও আছে। ইংরাজি চালু করা হল, পবিত্র সরকার কমিটি গঠন করা হল। কিন্তু প্রথম শ্রেণী থেকে নয় কেন, তৃতীয় শ্রেণী থেকে কেন চালু করা হচ্ছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ইংরাজির অধ্যাপক মাননীয় সুকান্ত চৌধুরি বলেছেন দ্বিতীয় ভাষা শেখার জন্য কোনও বয়স নির্দিষ্ট ঠিক নয়, একই বিশ্ববিদ্যালয়ের সুপ্রিয় চৌধুরি বলেছেন ক্লাস ওয়ান থেকে ইংরাজি চালু করা হোক, বিশিষ্ট শিক্ষাবিদ স্নেহময় চাকলাদার বলেছেন, যারা প্রশাসনে বাংলা ভাষা ব্যবহার করতে পারেন না সেখানে ইংরাজি নিয়ে যে বিতর্ক শুরু হয়েছে সেটাকে আমি মেনে নিতে পারছি না। শিক্ষা দপ্তর থেকে ইংরাজিতে সার্কুলার দেওয়া হচ্ছে। দেশ পত্রিকা একটা অনুসন্ধান করে বলেছিলেন, শহরে সত্তরভাগ ছাত্র ইংরাজি স্কুলে ভর্ত্তি হয়। যে বিষয়টা নিয়ে এত বিতর্ক সেই ইংরাজি তৃতীয় শ্রেণী থেকে কেন চালু করা হবে। আমরা শিক্ষা সাবজেক্ট কমিটি থেকে কয়েকটি জেলায় গিয়েছিলাম বাস্তব পরিস্থিতি দেখতে। গিয়ে দেখলাম শহরের চতুর্দিকে ইংলিশ মিডিয়াম স্কুল। সরকারি স্কুলে ধনী মধ্যবিত্ত ছেলে-মেয়েদের ভিড়। সেখানে তাদের কোনও পয়সা দিতে হচ্ছে না, আর সেই পয়সা দিয়ে তারা স্কুলের শিক্ষককে টিউটর হিসাবে নিয়োগ করছে এবং ছটা লেটার পেয়ে মাধ্যমিক পরীক্ষায় পাশ করছে। এই হচ্ছে। অতএব কি ভাবে কি করবেন, সেই বিষয়ে নিশ্চিত ভাবে কোনও সিদ্ধান্ত গ্রহণ করতে পারছে না সরকার—পাছে পরাজয়ের গ্লানি মাথা পেতে নিতে হয়—এই ভয়। সেইজন্য পরীক্ষা-নিরীক্ষার ভেতর দিয়ে সারা রাজ্যের প্রাথমিক শিক্ষাকে নষ্ট করা হচ্ছে। সেই বিবেচনা আপনাদের মধ্যে নেই। ব্যয়বরাদ্দ পাশ করতে হবে এই জন্য সরকারের গুণগান করবেন আর আমাদের গঠন মূলক সমালোচনার কোনও মূল্য দেবেন না, এ ঠিক নয়। এখানে মৌলবাদী বি. জে. পি.-র কোনও এম. এল. এ. নেই, কিন্তু আমাদের কংগ্রেসের এম. এল. এ.দের বক্তব্য তো গঠনমূলক, সেটাকে গ্রহণ করবেন না কেন? কাউন্সিলে নির্বাচন হচ্ছে না। ৭৩ সালের আইন সংশোধন হল ৮০ সালে। আপনারা মুখে গণতন্ত্রের কথা আওড়ান। সব জায়গায় নির্বাচন হচ্ছে, কিন্তু ৮০ সালের পর থেকে কাউন্সিলে নির্বাচন হচ্ছে না। বিধানসভায় মাঝে মাঝে স্টেটমেন্ট করা হয়—কাউন্সিলে নির্বাচন হবে, প্রত্যেক বছর বাজেটেও উল্লেখ থাকে, অথচ নির্বাচন হয় না। নদীয়া জেলায় ২০ বছর ধরে প্রাথমিক স্কুলে শিক্ষক নিয়োগ হয় না। একটা হিসাব দিচ্ছি—পশ্চিমবাংলায় স্কুলের সংখ্যা ৫১,০২[illegible]

বামফ্রন্টের আমলে নতুন স্কুল মঞ্জুর হয়েছে ১৮টি। তারপর ঘোষণা কর[illegible] ২ হাজার প্রাথমিক স্কুল হবে। এর মধ্যে কতগুলো মঞ্জুর হয়েছে বলবেন[illegible]র ১ হাজার

আনার কথা বলেছেন এই বছর বাজেটে। আমি জানি, এখনও পর্যন্ত সমস্ত জেলা মিলিয়েও ৬০০ এর বেশি মঞ্জুর হয়নি। এবং, যেগুলো মঞ্জুর হয়েছে, তাতে নতুন শিক্ষক নিয়োগ করা যায়নি। মোট ১ লক্ষ ৭৩ হাজার ৬০টি পোস্ট মঞ্জুর ছিল, বামফ্রন্ট আসার আগে। ২৩ বছর অধ্যায়টা কম নয়, এই সময়ে কতজন নিয়োগ হয়েছে বলবেন। ২ হাজার স্কুলে ৬ হাজার শিক্ষক নেওয়া হবে বলা হয়েছিল, কিন্তু একজনও নিযুক্ত হয়নি। সাড়ে চার হাজার অতিরিক্ত শিক্ষকের পদ মঞ্জুর করা হয়েছিল, একটাও নিয়োগ হয়নি। মোট শিক্ষকের পোস্ট ১,৮৪,১৩৫। তার মধ্যে ১,৭৩,০৬০টি আগের। ৩০ হাজার পদ শূন্য। ৬ হাজার নতুন শিক্ষক, সাড়ে চার হাজার অতিরিক্ত। মোট ৫৭,৮৭৮টি পোস্ট মঞ্জুর হচ্ছে না। শিক্ষামন্ত্রীকে বললে বলেন—আইনে বাধা আছে, মামলা হচ্ছে। অ্যাড-হক বেসিসে যারা নিযুক্ত হয়েছে, তাদের স্বার্থ রক্ষার চেষ্টা হচ্ছে, পার্টির স্বার্থ পূরণের চেষ্টা হচ্ছে। এসব বাধা আছে। মন্ত্রী মশাই জবাব দেবেন। ১২ই আগস্টের অর্ডার অনুযায়ী যেসব শিক্ষক অবসর নিয়েছেন—আইদার। অর, পুরনো স্কেলে ৬৫, নতুন স্কেলে ৬০, তাদের কি হচ্ছে পরিষ্কার করে বলবেন। কেন হাজার-হাজার শিক্ষক বেকার খাটবে? কেন তারা পেনশন পাবেন না? কেন স্কুল বোর্ডে কাগজ-পত্র তৈরি হবে না? শিক্ষা সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আমরা গেলে মন্ত্রী মশাই বলেছিলেন, ৭ দিনের মধ্যে ফয়সালা করবেন, যারা ৬৫ তে অবসর নিয়েছেন, তারা পেনশন পাবেন। তিনি তাঁর কথা রাখেননি। কেন তিনি তার কথার মর্যাদা রাখবেন না? তাঁর জবাবি ভাষণে তিনি বলবেন। এই কথা বলে আমাদের আনা কাটমোশনের সমর্থন করে, সরকার পক্ষের ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী এখানে বাজেট উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। আমি স্বাভাবিকভাবেই শিক্ষা ক্ষেত্রে বামফ্রন্টের যে সাফল্য, তাকে অস্বীকার করতে পারব না। কিন্তু কতগুলি সমস্যা রয়েছে। সেগুলির ব্যাপারে দৃষ্টি দেওয়া উচিত। মাননীয় বিধায়ক শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর বলেছেন যে, শিক্ষার উদ্দেশ্য সম্পর্কে একটা আলাদ ধারণা ছিল অতীতে। কিন্তু এখন আপনারা সবাই জানেন যে, শিক্ষিত এবং অশিক্ষিতদের মধ্যে খুব একটা ফারাক নেই। ডাক্তার ইঞ্জিনিয়ার, প্রফেসার, যারা শিক্ষিত সমাজের অংশ, তারা অনেক সমাজবিরোধী কার্যকলাপের সঙ্গে যুক্ত হয়ে যাচ্চেন। আমার মনে হয় শুরুতেই শুরু হয়ে যাওয়া উচিত। স্বামী বিবেকানন্দের কথায়—ইংরাজি

আমরা গার্জিয়ানরা শিক্ষকরা সবাই মিলে শিক্ষাকে একটা কমপিউটারে পরিণত করার চেষ্টা করছি। ফলে এই ব্যাপারটা ভেবে দেখা দরকার আছে। আরও ভেবে দেখা

দরকার যে, বামফ্রন্ট সরকার যে সমস্ত নীতি গ্রহণ করছেন সেক্ষেত্রে যৌক্তিকতা আছে, না অযৌক্তিকতার প্রাধান্য বেশি সেটা বিশ্লেষণ করার দরকার আছে। এর আগে কজন ব্যক্তি বললেন যে, আমরা গিনিপিগ হিসাবে শিক্ষার্থীদের ব্যবহার করছি অনেক সময়। এই যে ইংরাজি পুনঃ প্রবর্তন করা হয়েছে, অনেকেই মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানান। অনেক বিরোধীপক্ষের লোক বলছেন যে, ওয়ান থেকে শুরু করা উচিত। আমি সবাইকে ভেবে দেখতে বলব যে, এর আগে বামফ্রন্ট সরকার ইংরাজি তুলে দিয়েছেন প্রাথমিক স্তর থেকে, সেটার যৌক্তিকতা ছিল না অযৌক্তিকতা ছিল। সেটা বিজ্ঞানসম্মত ছিল না বিজ্ঞানসম্মত ছিল না। আমি মনে করি বিজ্ঞানসম্মত ভাবেই প্রাথমিক স্তর থেকে বামফ্রন্ট সরকার ইংরাজি তুলে দিয়েছিলেন। এর যৌক্তিকতা আছে। সে ব্যাখ্যা আপনারাও জানেন। আমি আর এ বিষয়ে বলতে চাই না। কিন্তু আবার ইংরাজি পুনঃ প্রবর্তন করার সপক্ষে এত দাবি উঠেছিল যে, বামফ্রন্ট সরকার মধ্যবিত্ত মানুষের কাছে নতিস্বীকার করলেন। এর পিছনে অবশ্য বামফ্রন্ট সরকারের কিছু ত্রুটি বিচ্যুতিও আছে। এটার পর্যালোচনা হওয়া দরকার। ইংরাজি ফ্যাসিনেশনের মূল কারণ আমরা বাংলা ভাষায় যে মর্যাদা দেওয়া দরকার, সেইভাবে মর্যাদা স্বাধীনতার পরে পূর্বতন সরকার দেননি, ২২ বছরে বামফ্রন্ট সরকারও সমস্ত ক্ষেত্রে তা দিতে পারেননি। আজকে যেকোনও স্তরে ইংরাজি নাহলে চাকরি পাওয়া যায় না। স্বাভাবিকভাবেই সমস্ত মানুষের মোহ হচ্ছে ইংরাজির দিকে। শ্রমিক, কৃষক, ক্ষেতমজুর, রিক্সা চালক, সবারই মোহ হচ্ছে তার ছেলেকে চাকরি পেতে হবে, যারজন্য ইংরাজি শিখতে হবে। ইংরাজি তুলে দেবার ব্যাপারে যে দৃষ্টিভঙ্গি থাকা দরকার ছিল বাংলা ভাষাকে মর্যাদা দেওয়ার ব্যাপারে, যে দৃষ্টিভঙ্গি দেওয়া দরকার ছিল, বামফ্রন্ট সরকার তা দেখাতে পারেননি। যেমন গতকাল পরিবহনমন্ত্রী এখানে ভাষণ দিলেন ইংরাজিতে। একজন অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার একজন চাষীকে চিঠি লিখছেন ইংরাজিতে। স্বাভাবিকভাবে আমরা ইংরাজি নিয়ে মাথামাতি করছি এবং এইজন্যই দাবি উঠেছে ইংরাজি পুনঃপ্রবর্তন করা দরকার এবং এই বিষয়টি ভেবে দেকা দরকার আছে। আজকে পরীক্ষা ব্যবস্থা চালু করার কথা বলছেন। মূল্যায়ন পদ্ধতি আপনারা তুলে দেবার কথা চিন্তাভাবনা করছেন। আমি বিশ্বাস করি মূল্যায়ন পদ্ধতি সঠিক ছিল। মূল্যায়ন পদ্ধতি হচ্ছে বিজ্ঞানসম্মত পদ্ধতি। আজকে ব্যর্থতা কেন এবং প্রাইমারী স্কুলগুলিতে লেখাপড়া হচ্ছে না এই দাবি উঠছে কিনা। মূল্যায়ণ পদ্ধতি যেভাবে প্রয়োগ করা দরকার ছিল প্রাইমারী লেভেলে সেভাবে প্রয়োগ করা যায়নি। না যাওয়ার বহু কারণ আছে। একথা বারবার আলোচিত হয়েছে, বিধানসভাতেও আলোচিত হয়েছে। মূল্যায়ণ কিভাবে করবেন। আমরা তো জানি প্রাইমারি স্কুলে একজন দুজন করে শিক্ষক আছেন, আর ছাত্র সংখ্যা হচ্ছে দুশো তিনশো। তারপর খাতাপত্র সারতে সারতেই তাদের সময় চলে যায়। তারা কখন মূল্যায়ন করবেন, কখন লেখাপড়া শেখাবেন? সঠিক সময়ে একটা

কাজ করা। বিজ্ঞানসম্মতভাবে ইমপ্লিমেন্ট করা দরকার, তার জন্য যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেটা বামফ্রন্ট সরকার করতে পারেননি। এই ব্যর্থতার জন্য বামফ্রন্ট সরকার রিট্রিট করেছেন, পশ্চাদাপসরণ করেছেন। যে বিজ্ঞানসম্মত পদ্ধতি বামফ্রন্ট সরকার প্রচলন করেছিলেন, এই বামফ্রন্ট সরকার সেই পদ্ধতি থেকে সরে এসেছেন। ইংরাজি শিক্ষার ক্ষেত্রে বলুন আর মূল্যায়ন পদ্ধতির ক্ষেত্রে বলুন, আমার সঙ্গে একমত হবেন কিনা জানি না, আশা করি আমার সঙ্গে একমত হবেন। এই বিজ্ঞানসম্মত পদ্ধতিগুলোকে কিভাবে ইমপ্লিমেন্ট করা যায় এই বিষয়ে একটা পরিকল্পনা একটা বাস্তব সম্মত পদক্ষেপ নেওয়া দরকার। সমালোচনার ভয়ে যদি সেই পথ থেকে সরে আসেন তাহলে ক্ষতি হয়ে যাবে। আমরা ছাত্রছাত্রীদের নিয়ে গিনিপিগের মতো এক্সপেরিমেন্ট করছি। অনেক বিধায়ক বলেছেন যে ইংরাজি তুলে দেওয়ার ফলে আমাদের দেশের শিক্ষা ব্যবস্থার ক্ষতি হয়ে গেছে। আমি কোনওমতেই একথা বিশ্বাস করি না। ইংলিশ মিডিয়াম শিক্ষা ব্যবস্থা চালু আছে সেখানে তো বড়লোকদের ছেলেমেয়েরা পড়াশুনা করে, তারা কি সবাই আই. এ. এস হতে পেরেছেন। তারা যদি আই. এ. এস হতেন তাহলে আমরা বলতাম কেন প্রাইমারী লেভেলে ইংরাজি চালু করা হবে না। সুতরাং সমালোচনার ভয়ে সেই বিজ্ঞানসম্মত পদ্ধতিকে এড়িয়ে গিয়ে যদি পিছিয়ে আসে তাহলে আমার মনে হয় শিক্ষাক্ষেত্রে আবার সমূহ বিপদ হবে। শিক্ষকদের ক্ষেত্রে এক, আশির ব্যাপারটা করেছেন, আমার মনে হয়, মাননীয় শিক্ষামন্ত্রী এটা একটা অ্যাবসার্ড আইডিয়া। আশিজন ছেলের জন্য একজন করে শিক্ষক, এটা একটু ভেবে দেখবেন। এই যে সমস্যা আমি মনে করি এটাও বামফ্রন্ট সরকারের একটা গর্ব। এত ছেলে স্কুলে আসছে, এত ফ্লো জায়গা গিতে পারা যাচ্ছে না, এটাও বামফ্রন্ট সরকারের একটা গর্ব। বামফ্রন্ট সরকার শিক্ষার ক্ষেত্রে সঠিক ভূমিকা নিয়েছেন। যার জন্য ছাত্ররা আজকে স্কুলে আসছে। আজকে আপনারা যদি আবার পরীক্ষা পদ্ধতিতে ফিরে যান তাহলে আবার ড্রপ আউটের সংখ্যা বেড়ে যাবে যার ফলে একটা লিমিটেড অংশের মানুষ তাঁদের ছেলেমেয়েরাই স্কুলে পড়তে আসবে। আমি মাননীয় মন্ত্রীকে বলতে চাই বিনীতভাবে, যে এত বেশি সমস্যা হচ্ছে বলেই কি আবার সেই পরীক্ষা পদ্ধতিতে ফিরে যাচ্ছেন, শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সমস্যা হচ্ছে বলেই কি কন্ট্রাক্ট বেসিসে শিক্ষক নিয়োগ করতে চাইছেন। মাধ্যমিক স্কুল, জুনিয়র স্কুল তৈরি করছেন সে ক্ষেত্রেও গোটা পশ্চিমবাংলার ক্ষেত্রে একটা অসম বিকাশ লক্ষ্য করা যায়। আপনার বাজেট প্রস্তাবনায় আপনি বলেছেন ৪ঃ১। কিন্তু আমার অভিজ্ঞতা হচ্ছে অনেক গ্রামাঞ্চলে একটাও জুনিয়র হাই স্কুল, হাই মাদ্রাসা নেই। আবার অনেক গ্রামে একাধিক রয়েছে। এই বিষয়ে গোটা পশ্চিমবাংলার ক্ষেত্রে একটা অসম বিকাশ এসে যাচ্ছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করব। এক একটা গ্রাম পঞ্চায়েত কতগুলো করে মাদ্রাসা আছে, জুনিয়ার হাই স্কুল আছে, এই তথ্য নিয়ে প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েতে প্রায়োরিটির

ভিত্তিতে স্কুল তৈরি করার জন্য ভাবনা-চিন্তা করতে হবে। অনেক গ্রামপঞ্চায়েতে একটি জুনিয়র হাইস্কুলও নেই সেই সমস্ত জায়গায় জুনিয়র হাইস্কুল ও জুনিয়র মাদ্রসা করা উচিত। তা না হলে অসম বিকাশ থেকে যাবে। একটি অঞ্চলের ছেলেরা শিক্ষিত হবে আর একটি অঞ্চলের ছেলেরা অশিক্ষিত থাকবে, মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই দিকটা নিয়ে চিন্তা-ভাবনা করবেন। পাশাপাশি উচ্চশিক্ষার ক্ষেত্রে উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন যাতে করে নতুন কলেজগুলিতে লেকচারার নিয়োগ করা হয়। যেমন আমার এলাকায় একটি নতুন কলেজ হয়েছে সেখানে একটিও লেকচারার নিয়োগ করা হয়নি, এই ব্যাপারটাও আপনি একটু দেখবেন।

(এই সময় মাইক অফ হয়ে যায়)।

[5-00 – 5-10 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পবিত্র বিধানসভায় যে বাজেট ৫ জন শিক্ষামন্ত্রী পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পার্টির আনীত কাটমোশনকে সমর্থন করে আমি দু-চার কথা বলছি। কংগ্রেস আমলে মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষার্থীদের বেতন দেওয়ার ব্যবস্থা ছিল, তাতে উচ্চবিত্তরা পুরো বেতন, মধ্যবিত্তরা অর্ধ বেতন এবং নিম্নবিত্তরা বিনা বেতনে পড়াশোনা করত। সি. পি. এম. আসার পর তারা বাজিমাৎ করার জন্য ছাত্রদের বেতন তুলে দিলেন। কিন্তু উপযুক্ত পরিকাঠামো আর্থসামাজিক পরিস্থিতির কথা বিবেচনা না করেই তারা এটা করেছিলেন। এই ব্যবস্থায় কার সুবিধা হল? শুধুমাত্র শিক্ষক ও শিক্ষাকর্মিদের বেতন দিতেই নাভিশ্বাস উঠেছে এবং আজকে বিদ্যালয়গুলিতে নৈরাজ্য সৃষ্টি হয়েছে। আজকে স্কুলের মধ্যে যে কথা চিত্তবাবু বলেছিলেন, উনি যদিও বাজেটে বিরোধিতা করেননি। উনি বলেছেন আজকে ক্ষেত-মজুরদের ছেলেরাও স্কুলে পড়ছে। গত ৫ই মার্চ ১৯৯৮ সালে ১৬৭ সরকারি নির্দেশনামায় বলা হল ৮০ জন ছাত্র পিছু এক জন করে শিক্ষক দেওয়া হবে। আজকে শিক্ষামন্ত্রী সামনেই বসে আছেন, আমি বলছি যে ২৬টি ক্লাসে ১৯ জন শিক্ষক দিলে তাহলে ৭টি শ্রেণীকক্ষে কোনও শিক্ষক থাকবে না, আমি স্তম্ভিত, বিস্মিত যে মাননীয় শিক্ষামন্ত্রী নাকি একজন শিক্ষাবিদ ছিলেন। শিক্ষায় বিপ্লব আনতে গিয়ে কোটিপতি ঘরের ছেলে সেশনচার্জ যা দিচ্ছে আর একটি ক্ষেতমজুর ঘরের ছেলে সেই একই সেশনচার্জ দিচ্ছে। আরেকটা কথা সি. পি. এম. ক্ষমতায় এসে রাজ্যের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মিদের ৫ বছর চাকরীকাল অন্যায়, অগণতান্ত্রিক এবং অমানবিক ভবে কেড়ে নিলেন। যুক্তি দেখানো হল শিক্ষিত বেকারদের কর্মসংস্থানের জন্যই এটা করা হল। কিন্তু রাজ্যের প্রাথমিক স্কুলগুলিতে ভ্যাকেন্সী হল ৬০ হাজার, আর মাধ্যমিক স্কুলে ভ্যাকেন্সী হল ৪০ হাজার এবং সেই পদগুলি কিন্তু এখনও পূরণ হয়নি। খুঁড়োর

কলের মতো সার্ভিস কমিশনকে সামনে রেখে দলবাজি করে ১০ পারসেন্ট শিক্ষক নিয়োগ হল। আর ছোট শরিক দলগুলিকে বলে দিলেন। আপনারা রাজাবাবুর বরকন্দাজ, লাথি মেরে ফেলে দেয়, আবার আপনারা পা জড়িয়ে ধরেন এবং বলেন বাবু আপনার পায়ে লেগেছে, তেল মালিশ করে দেব। এরপরও আপনারা বড়বড় কথা বলেন। ঠাণ্ডা ঘরের রাজাবাবুদের কাছে বলিনা, তোষামোদ করে চলি। সত্যপ্রিয় রায়, অনিলা দেবী, ৪৫ বছরের পক্ষে বক্তব্য রেখেছিলেন। সেই বক্তব্য আপনাদের কাছে পড়ছি। তখন তাঁরা বিরোধী পক্ষে ছিলেন। বলেছিলেন বিশ্বে যত সৃষ্টি ও আবিষ্কার হয়েছে তার অধিকাংশই ৬০-৬৫-র মধ্যে। এই বয়সেই শিক্ষকের অভিজ্ঞতা সুপরিপক্ক হয়ে বিশ্বের অগ্রগতির সহায়ক হয়। তাই আমেরিকা যুক্তরাষ্ট্র, সুইডেন, জাপান, মেক্সিকো প্রভৃতি উন্নত দেশ গুলোতে শিক্ষকদের ৬৫ বৎসর পুরো চাকুরি না করলে তাদের আর্থিক দণ্ড দেওয়া হয়। যুক্তফ্রন্ট সরকার এসে আইন করলেন শিক্ষকদের ৬৫ বৎসর চাকুরির জন্য এক্সটেনশন দিতে যদি প্রতিক্রিয়াশীল কর্তৃপক্ষ রাজি না থাকে তা হলে সংশ্লিষ্ট শিক্ষক শিক্ষা বিভাগের এক বিশেষ সেলে শুধু মাত্র একটা দরখাস্ত করে দিলেই ৬৫ বৎসর চাকুরির সুযোগ হবে। আপনাদের যুক্তফ্রন্ট এসে একথা বলেছে, সরকারি চাকুরি পেতে গেলে নূন্যতম মাধ্যমিক পাশ হলেই হবে। কিন্তু শিক্ষক বা অধ্যাপক হতে গেলে তাদের আরও ৭/৮ বছর সময় লাগে। সেই জন্য বলছি, সরকারি কর্মচারিদের সঙ্গে শিক্ষকদের তুলনা করা উচিৎ নয়। কিন্তু এই বামপন্থী নামাবলী গায়ে অগণতান্ত্রিক ও প্রতিক্রিয়াশীল সি. পি. এম. সরকারকে ১৪ বৎসর ধরে আন্দোলন করেও বোঝানো গেল না যে, শিক্ষকদের ৫ বৎসর চাকুরি কেড়ে নেওয়া পর্বত প্রমাণ ভুল। এই ভাবে ষাটোর্দ্ধ প্রবীণ আচার্য্যগণকে বঞ্চিত করার ফলে তাঁরা সপরিবারে আজকে বিনিদ্র রজনী যাপন করছেন। আজকে তাদের চোখের জল শুকিয়ে দেখা দিয়েছে ক্রোধ ও প্রতিহিংসা। আজকে (* * *) কান্তিবাবুরা তাদের সহজাত জান্তব প্রবৃত্তি বলে শিক্ষকদের ৫ বৎসর চাকরিকাল কেটে নিলেন, কারোও সাথে আলোচনার প্রয়োজন বোধ করলেন না। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী সত্যসাধন চক্রবর্তী, এবং মাননীয় কান্তি বিশ্বাস-সহ অন্যান্য শিক্ষামন্ত্রী মহাশয়রা যে বাজেট এখানে পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে কয়েকটা কথা বলছি। ৬০-র দশকের প্রথম দিকে আমরা একটা গান শুনতাম। সেটা হচ্ছে, 'তোমার ভুবনে মাগো কত পাপ, এ কি অভিশাপ, নাই প্রতিকার, মিথ্যার জয় আজি সত্যের নাই কোনও অধিকার।' আপনারা সবাই জানেন

Note: ** [Expunged as order by the chair]

এটা 'মরুতীর্থ হিংলাজের' গান। এখানে সত্যের কোনও অধিকার ছিলনা। ১৯৭৭ যখন এখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয় তখনই আমি মনেকরি এখানে সত্যের অধিকার প্রতিষ্ঠিত হয়েছে। সেই জন্য আমরা গাই 'জয় জয় সত্যের জয়'। সুতরাং এখানে মানুষের যে অধিকার সেই অধিকারকে আমরা প্রতিষ্ঠিত করতে পেরেছি। গত ২২ বছরে এটা প্রমাণিত সত্য। আপনারা কোনও দিন সাধারণ মানুষের শিক্ষা-দীক্ষার দিকে নজর দেননি, নিরক্ষর রেখেছেন, টিপ সই জাল করে অনেক কিছু করেছেন। কিন্তু এখানে বামফ্রন্ট আসার পরে জেলাগুলো পূর্ণ সাক্ষর জেলা হিসাবে স্বীকৃতি পেতে পেরেছে।

[5-10 – 5-20 p.m.]

এটা আমাদের একটা বিরাট সাফল্য বলে আমি মনে করি। বিশেষ করে এই যে সাক্ষরতা, তার সঙ্গে আমি আজকে বিরোধী দলে যাঁরা আছেন তাঁদের কাউকেই কোনওদিন দেখিনি। সাক্ষরতা একটা বিরাট অভিযান এবং প্রতিটি মানুষ যাঁরা নিরক্ষর ছিলেন, যেমন যাঁরা শ্রমিক, যাঁরা বিভিন্ন ইটভাটায় কাজ করেন, যাঁরা কোনওদিন সাক্ষরতার ধারেপাশে ছিলেন না, তাঁদের মধ্যে শিক্ষার আলোক আনা হয়েছে। এটা একটা বিরাট সাফল্য। সুতরাং এই জনসংখ্যা প্রসারের সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকার অদ্ভুত ভাবে এই যে সাফল্য লাভ করেছেন সে কথা তো বিরোধীদের কেউ বললেন না। আমি আপনাদের এটা বলতে চাই যে, কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের কথায়,—

'যারে তুমি নিচে ফেল সে তোমারে বাঁধিবে যে নীচে,

পশ্চাতে রেখেছ যারে সে তোমারে পশ্চাতে টানিছে।

অজ্ঞানের অন্ধকারে আড়ালে ঢাকিছ যারে

তোমার মঙ্গল ঢাকি গড়িছে সে ঘোর ব্যবধান।

অপমান হতে হবে তাহাদের সবার সমান।'

কাজেই আপনারা যে যে অপরাধ করেছেন তার জন্য প্রায়শ্চিত্ত করুন। সাক্ষরতা আন্দোলনে আমাদের বিরাট সাফল্য এসেছে। তার সঙ্গে সঙ্গে কয়েকটি কথা বলছি। মাদ্রাসা শিক্ষার কথা বলা হয়েছে। এই মাদ্রাসা গ্রামে-গঞ্জে অনেক জায়গায় রয়েছে। যাঁরা এখানে আছেন তাঁরা চাইছেন মাদ্রাসা স্কুল রিকগনিশন পাক। সুতরাং এই ব্যাপারটা বিবেচনা করা দরকার। তার সঙ্গে সঙ্গে চতুষ্পাঠী শিক্ষার ব্যাপারে বলি—আমাদের ভারতবর্ষ হল শিক্ষা ও সংস্কৃতির এক পীঠস্থান। সংস্কৃতির প্রসঙ্গে কিছু বলতে হলে চলে আসে সংস্কৃতর কথা। তাই ভারতবর্ষের গ্রামেগঞ্জে সংস্কৃত শিক্ষার প্রসারের ধারা থাকা

উচিত এবং সংস্কৃত চর্চার সেই টোলগুলোতে সেখানে যাঁরা পড়ান তাঁদের কোনও বেতন নেই, তাঁরা সামান্য ডিয়ারনেস অ্যালাউন্স পান। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এই ব্যাপারটা বিবেচনা করবেন যাতে চতুষ্পাঠীর শিক্ষকদেরকে ন্যূনতম বেতন দিতে পারেন। এবারে আসি গ্রন্থাগারের বিষয়ে। আমি বিভিন্ন গ্রন্থাগারগুলো ঘুরে ঘুরে দেখেছি। পুরোনো গ্রান্থাগারগুলোকে সুন্দর করে সাজিয়ে গুছিয়ে যেসব শিক্ষকরা নিষ্ঠার সঙ্গে গ্রন্থাগার পরিষেবা করছেন আমি মাননীয় মন্ত্রীকে বলি যে তাঁদেরকে গ্রন্থাগার দিবসে পুরস্কৃত করার ব্যবস্থা করবেন। এছাড়া যে সমস্ত বিশ্ববিদ্যালয়ের বয়স ১৫০ বছর হয়ে গেছে সেই সমস্ত বিশ্ববিদ্যালয়ের অনেকগুলোই ভগ্ন দশায় রয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে বলব যে, সেই সমস্ত বিশ্ববিদ্যালয়গুলোকে যেন আর্থিক অনুদান দেওয়ার ব্যবস্থা করা হয়। এছাড়া এবছর মেদিনীপুরে চোয়াড় বিদ্রোহের ২০০ বছর পূর্ণ হল। এই বিদ্রোহে যিনি নেতৃত্ব দিয়েছিলেন তিনি হলেন রাণী শিরোমণি। আমি আবেদন রাখছি রাণী শিরোমণির নামে যেন একটি বালিকা বিদ্যালয় করা হয়।

(এখানে মাইক অফ হয়ে যায়।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় বিধায়ক শ্রী সুধীর ভট্টাচার্য মহাশয় তাঁর বক্তৃতায় বিমান বসুর নাম বলেছেন। বিমান বসুর নাম বাদ যাবে।

**শ্রী সুলতান আহমেদ ঃ** আমি মাননীয় শিক্ষামন্ত্রী বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাট-মোশনগুলোকে সমর্থন করছি। এখানে শিক্ষার যে অবস্থা তার সম্বন্ধে অনেক কথা বলেছেন। আমাদের এখানে ৫ জন মন্ত্রীর মধ্যে সিনিয়র মন্ত্রী সত্যসাধন বাবু একজন ইনটেলেকচুয়াল, ভাল মন্ত্রী। কিন্তু তাঁর সঙ্গে যাঁরা আছেন তাঁরা মন্ত্রীর থেকে বেশি পার্টি ক্যাডার। স্যার, আজকে আমি বলছি যে, মন্ত্রীরা যাঁরা বিকাশ-ভবনে বসে এডুকেশন ডিপার্টমেন্ট চালাচ্ছেন, দয়া করে ওঁনারা যদি ৫টা প্রাইমারি স্কুল, দুটো সেকেণ্ডারি স্কুল বা আমাদের রাজ্যে যে কলেজগুলো চলছে সেখানে যে অবস্থা চলছে—তাঁরা জানেন পার্টি ক্যাডাররা প্রোগ্রাম করলে তাঁদের জন্য স্কুল-কলেজগুলো রং করা হয়, রেড কার্পেট বিছানো হয়, প্যাণ্ডেল করা হয়। আমাদের রাজ্যের ২/৪টে প্রাইমারী স্কুলের করুণ চিত্র আমি নিজের চোখে দেখে এসেছি। এক জায়গায় দেখলাম গ্রামের একটা প্রাইমারী স্কুলে ১০০ ছেলে পড়াশুনা করছে, সেখানে একজন মাত্র মাস্টার। জিজ্ঞাসা করে জানতে পারলাম ৪ জন শিক্ষকের অ্যালটমেন্ট আছে, কিন্তু কেউ আসছেনা। দু' একটা ক্ষেত্রে দেখলাম স্কুল বাড়ি রয়েছে, কিন্তু উপরে ছাদ নেই, বাচ্চাদের জন্য টয়েলেট নেই, বসার জায়গা নেই। এই হচ্ছে রাজ্যের প্রাথমিক স্কুলগুলির অবস্থা। এই হচ্ছে সরকার স্কুলের অবস্থা। সরকারি স্কুলের স্ট্যাণ্ডার্ডের সঙ্গে ইংলিশ মিডিয়াম, প্রাইভেট অ্যাণ্ড পাবলিক স্কুলের তুলনা করে আজ আর আমাদের মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির

লীডাররা নিজেদের ছেলেদের সরকারি স্কুলে পাঠান না। তাঁরা লাইন করে তাঁদের ছেলেদের ইংলিশ মিডিয়াম স্কুলে অ্যাডমিশন করাচ্ছেন। স্যার, আমি একদিন দুপুর তিনটের সময় হাওড়ার একটা সরকারি হাই স্কুলে গিয়েছিলাম আমার এক বন্ধুর সঙ্গে দেখা করতে। গিয়ে দেখলাম গেটে তালা লাগানো রয়েছে, গেট বন্ধ। আমার দেখে খুব ভাল লাগল যে, ডিসিপ্লিন স্কুল। দারোয়ানের মাধ্যমে হেড মাস্টারকে অনুরোধ করে তালা খুলে আমি সেখানে ঢুকেছিলাম। তারপর হেড মাস্টার মশাইকে আমার শিক্ষক বন্ধুকে ডেকে দিতে অনুরোধ করেছিলাম। তিনি আমাকে বলেছিলেন, 'আপনি বসুন, আমি ডেকে পাঠাচ্ছি।' আমি তখন তাঁকে বলেছিলাম, আপনার স্কুল দেখে আমার খুব ভাল লাগল, খুবই ডিসিপ্লিন স্কুল, ছাত্ররা বেরিয়ে যেতে পারবেনা। তিনি আমাকে বললেন, 'সুলতান সাহেব, আমি ছাত্রদের জন্য গেটে তালা লাগাইনি, মাস্টার মশাইদের জন্য তালা লাগিয়েছি। মাস্টার মশাইরা তা নাহলে দুটোর পরেই স্কুল ছেড়ে চলে যান।' তারপর মাদ্রাসা সিস্টেম অব এডুকেশন সম্বন্ধে সোহরাব সাহেব বলেছেন, অনেকেই বলেছেন। কান্তিবাবু মাদ্রাসা শিক্ষারও মন্ত্রী। মাদ্রাসা ছাত্ররা আন্দোলন করছে, তাদের অনেক দাবি-দাওয়া আছে। আমি কান্তিবাবুর কাছে গিয়েছিলাম এবং তাঁকে অনুরোধ করেছিলাম,—আপনি ছাত্রদের সঙ্গে দুটো কথা বলুন, তাদের সমস্যাগুলির কথা শুনুন। উনি হিটলারি কায়দায় আমাকে বললেন, 'আমি ছাত্রদের সঙ্গে কথা বলবনা।' এই হচ্ছে আপরনাদের ডেমোক্রেসির চেহারা। আপনারা দাড়ি-টুপি দেখলেই ধরে নেন যে, তালিবান চলে এসেছে, তাদের সঙ্গে খতা বলা যাবেনা। দাড়ি-টুপি দেখলে তো আর. এ. এস., বিশ্ব হিন্দু পরিষদ রেগে যায়। আপনারাও রেগে যাবেন? আমি দায়িত্ব নিয়ে বলছি, আমি ওঁকে অনুরোধ করেছিলাম, উনি তাদের সঙ্গে কথা বলেননি। আড়াই শো মত মাদ্রাসা আছে, তাদের আপনারা অনুমোদন দিয়েছেন, তাদের দায়-দায়িত্ব বহন করছেন, অথচ তাদের সমস্যার কথা শুনবেন না। উনি বললেন, 'যারা মাদ্রাসা বোর্ডে ভাঙচুর করেছে তাদের কথা আমি শুনবোনা। আপনাদের স্টুডেন্টস ফেডারেশন কলেজে, ইউনিভার্সিটিতে আন্দোলন ভাঙচুর করেনা; তাদের সঙ্গে তো মাথা নিচু করে কথা বলেন। অথচ মাদ্রাসা ছাত্ররা যখন তাদের দাবি-দাওয়া নিয়ে আপনাদের সঙ্গে কথা বলতে আসে তখন তাদের সঙ্গে কথা বলেননা। এই অবস্থা আপনাদের গভর্নমেন্টের। আজকে আপনারা মাদ্রাসাকে অনুমোদন পর্যন্ত দিচ্ছেননা। মেদিনীপুর জেলার পাঁশকুড়ার কনকপুর অঞ্চলে 'মাদ্রাসা-ই-মাজায়েইলাম'-এর একজন শিক্ষক মৌলানা শাহও নোয়াজ ইসলামকে আপনাদের পার্টির লোক খুন করেছে, মাদ্রাসার সম্পত্তি লুঠ করেছে। যারা ঐ কেসে জড়িত তারা সবাই আপনাদের পার্টির লোক, তাই পুলিশ আজ পর্যন্ত তাদের গ্রেপ্তার করেনি। এখানে মুস্তফা বিন কাশিমের নেতৃত্বে একটা কমিটি হয়েছিল মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা সম্পর্কে। আপনারা তার রেকমেণ্ডেশন মানছেননা। কোনও নতুন মাদ্রাসাকে

*অনুমোদন দিচ্ছেননা। এ রাজ্যে মাইনোরিটি মুসলিম সমাজ শিক্ষা ক্ষেত্রে ক্রমশঃ পিছিয়ে পড়ছে। যেখানে ২ লক্ষ মানুষ হায়ার এডুকেশন পাচ্ছে সেখানে তার মধ্যে দেখা যাচ্ছে* মাত্র দু'-জন মুসলিম আছে। অর্থাৎ ০.৫% মাত্র উচ্চ শিক্ষার সুযোগ পাচ্ছে। কলেজ, ইউনিভার্সিটি লেভেলে আমরা দেখছি তিন থেকে পাঁচ পারসেন্টের বেশি মাইনোরেটি মুসলিমরা সুযোগ পাচ্ছেনা। আজকে মুসলিমরা যে সমস্ত স্কুল কলেজ করছে সে-সমস্তকে আপনারা অনুমোদন দিচ্ছেননা। অথচ আমরা দেখছি মাইনোরিটি ক্যারেক্টর রেখে কলকাতা শহরের বুকে ১০০/২০০ নয়, কয়েক শো স্কুল চলছে—রামকৃষ্ণ মিশন চালাচ্ছে, খ্রিস্টান কমিউনিটি চালাচ্ছে, মাড়োয়ারি কমিউনিটি চালাচ্ছে। তারা অনুমোদন চাইলেই পেয়ে যাচ্ছে। অথচ মুসলিমরা বললেই বলেন, 'মাইনোরিটি ক্যারেক্টর রেখে স্কুল করলে অনুমোদন দেবনা।' অথচ সত্যবাবু জানেন মাইনোরিটি কমিউনিটির এই অধিকার আছে। আর্টিকেল ২৯ এবং ৩০ বলছে কালচারাল অ্যাণ্ড এডুকেশনাল রাইটস-এর কথা। পরিষ্কারভাবে আর্টিকেল ৩০তে বলছে,—

Right of Minorities to establish and administer educational institutions—(1) All minorities, whether based on religion or languae, shall have the right to establish and administer educational institutions of their choice.

(2) The State shall not, in granting aid to educational institutions, discriminate against any educational institution on the ground that it is under the management of a minority, whether based on religion or language."....... eight years........

[5-20 – 5-30 p.m.]

কলকাতা শহরে মেয়েদের কলেজ করা হয়েছে। ৫ বছর ধরে তারা পড়ছে, মুসলমান মেয়েরা পড়ছে। এখানে ব্যাক-ডোর দিয়ে আপনারা কমরেডদের বসিয়ে দিয়েছেন। ঐ স্কুলটিকে আপনারা রেকগনিশন দিতে চলেছেন। কিন্তু মাইনোরিটি ক্যারেক্টার দিচ্ছেন না কিন্তু আপনারা রেকগনিশন দিচ্ছেন। অথচ মাইনোরিটি ক্যারেক্টার নিয়ে সেন্ট-জেবির্য়াস, শ্রী শিক্ষায়তন চলছে এবং অন্যান্য সংস্থা চলছে। তাদের আপনারা রেকগনিশন দিচ্ছেন। আপনি জানেন, এই নিয়ে অরগ্যানাইজেশনের লোকেরা কোর্টে ইনজাংশন করেছে। তারা এর বিরুদ্ধে। তারা বলছে, আমরা এইরকম অনুমোদন চাই না। কলকাতা শহরে অনেক স্কুল রান বাই উর্দু মিডিয়াম স্কুল। ইসলামিয়া হাই স্কুল—সেখানে ফর দি লাস্ট এইট ইয়ারস সায়েন্স টিচার নেই। এর ফলে সায়েন্স সেকশন বন্ধ করে দেওয়া হয়েছে।

কলুটোলায় প্রেসিডেন্সি মুসলিম হাই স্কুলেও টিচার নেই। আপনারা স্কুল সার্ভিস কমিশন করেছেন এবং এই স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে টিচার পাঠাবেন বলেছেন। কিন্তু পাঠাচ্ছেন না। এই ডিসক্রিমিনেশন আসানসোল, ইসলামপুর, মুর্শিদাবাদ, গার্ডেনরীচ প্রভৃতি সব জায়গায় হচ্ছে। আপনারা কলকাতা শহরের উর্দু স্পীকিং পপুলেশনের কথা ভাবেন না। এই সব উর্দু স্পিকিং পপুলেশনরা বিহার কিম্বা ইউ. পি থেকে আসছেন না। এখানকার কালচারাল আইডেনটিটি তারা নিজেরাই রেখেছে। তাদের আলাদা একটা কালচারকে প্রোটেক্ট করার দায়িত্ব আপনাদের। কিন্তু আপনারা তা করছেন না। আজকে এদের যদি না দেখেন তাহলে মুসলিম সমাজ অর্থনৈতিক ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, কালচারাল এডুকেশনের ক্ষেত্রে পিছিয়ে পড়বে এবং পড়ছে। সুতরাং এদের দিকটা অর্থাৎ এদের এডুকেশনের ব্যাপারটা দেখুন। খবরের কাগজে পড়ছেন গুণ্ডামী, ডাকাতির কথা। এদের অধ্যুসিত এলাকায় যদি স্কুল না করেন, প্রাইমারী শিক্ষার ব্যবসথা যদি না করা হয় তাহলে এই সমাজের যে অবস্থা তারজন্য দায়িত্ব আপনাদের উপর বর্তাবে। গত ২২ বছর ধরে যে চেহারা আপনারা দেখিয়েছেন এবং আপনারা যা করেছেন পশ্চিমবাংলার মানুষ তার উত্তর দেবে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় শিক্ষামন্ত্রীগণ ৩০ নম্বর এবং ৪৫ নম্বর খতে শিক্ষার প্রসারের জন্য যে দাবি উপস্থাপন করেছেন সেই দাবিকে আমি সর্বান্তকরণে সমর্থন করি এবং বিরোধীপক্ষের আনীত কাট-মোশনের বিরোধিতা করে আম দু-একটি কথা বলতে চাই। আমি এই বাজেটকে সমর্থন করি এই কারণে, বিরোধীরা আমাদের বামফ্রন্ট সরকারের যে শিক্ষানীতি সেই শিক্ষা নীতির আসল উদ্দেশ্য বুঝতে পারেনি। তারা এতদিন ধরে একপেশে সংখ্যালঘু শিক্ষার কথা চিন্তা করেছেন এবং সেই চিন্তার আলোকেই তাদের বক্তব্য উপস্থাপন করেছেন। কিন্তু বামফ্রন্ট সরকারের চিন্তা-ধারা হচ্ছে গণ-মুখী, সর্ব-সাধারণের শিক্ষা, সার্বিক শিক্ষা ব্যবস্থা। বেদ-উপনিষদে বলা হয়েছে, যারা শুদ্র অর্থাৎ নিম্ন বর্ণের মানুষ, অনগ্রসর শ্রেণী, তাদের শিক্ষার অধিকার ছিল না। তারা শিক্ষার কথা বললে তাদের কানে গরম সিসা ঢুকিয়ে দেওয়া হত। সেই মানসিকতা আমাদের বামফ্রন্ট সরকারের নেই। আমাদের বামফ্রন্ট সরকারের যে সার্বিক শিক্ষা ব্যবস্থা সেই শিক্ষা ব্যবস্থার কথা বিরোধী বন্ধুরা উপলব্ধি করতে পারছেন না। সমস্ত জন-সমাজকে নিয়ে এই সরকার এগিয়ে যাবার চেষ্টা করছেন। বিশেষ করে সার্বিক শিক্ষা ব্যবস্থা মানে হচ্ছে ওয়েলফেয়ার ইকনমিকস সেই আদর্শে উদ্ভাসিত এই শিক্ষা ব্যবস্থা।

সাক্ষরতা কর্মসূচিতে আমাদের সাফল্য বিরেধীপক্ষ স্বীকার না করতে পারেন কিন্তু আন্তজার্তিক জগত আমাদের সাক্ষরতার কর্মসূচি বা নিরক্ষরতা দুরীকরণের কর্মসূচিকে

স্বীকৃতি জানিয়েছে। আমাদের রাজ্যে শিক্ষাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য গত বাজেটে যেমন দু হাজার নতুন প্রাথমিক শিক্ষা কেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছিল অনুরূপভাবে এ বছরের বাজেটেও আরও এক হাজার প্রাথমিক শিক্ষাকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আমাদের রাজ্যের শিক্ষা ব্যবস্থা সাম্প্রদায়িকতার দোষে দুষ্ট নয়। শিক্ষা ক্ষেত্রে আমাদের সাফল্যের মূল চাবিকাঠি হচ্ছে সকলকে নিয়ে আমরা এগিয়ে চলি। এটা নিশ্চয় সমর্থনযোগ্য। রাজ্য সরকার নতুন প্রায় ৫শো স্কুলকে জুনিয়ার স্কুল হিসাবে অনুমোদন দেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন, তিনশো জুনিয়ার হাইস্কুলকে হাইস্কুলে এবং তিনশো মাধ্যমিক স্কুলকে উচ্চ মাধ্যমিক স্কুলে উন্নীত করার সিদ্ধান্ত নিয়েছেন। এগুলি কার্যকর হলে তা আপনাদেরও সমর্থন করতে হবে শিক্ষার প্রসার চাইলে উচ্চ শিক্ষার ক্ষেত্রে আমরা দেখেছি, আমাদের বামফ্রন্ট সরকারের লক্ষ্য হচ্ছে হায়ার এডুকেশন টু দি ডোর। এই আদর্শকে বাস্তবায়িত করার জন্য, উচ্চ শিক্ষাকে আরও প্রসারিত করার জন্য ডিসটেন্স এডুকেশন সিস্টেমের আদর্শকে অনুসরণ করে কলা ও বাণিজ্য বিভাগে নেতাজী মুক্ত বিশ্ববিদ্যালয়ে ৯টি বিষয়ের পাঠ্যক্রম চালু করার ব্যবস্থা হয়েছে। উচ্চ শিক্ষার ক্ষেত্রে মহিলাদের থাকার জন্য মহিষাদলে এবং বর্ধমানে মেমারিতে গত বছর দুটি নতুন গার্লর্স হোস্টেলের উদ্বোধন করা হয়েছে। এটা আরও দরকার। ৫টি বে-সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হয়েছে যেখানে কম্পিউটার Computer Engineering, Petro-Chemicals Engineering, Communication Engineering, Information Technology প্রভৃতি বিভিন্ন বিষয় পড়ানোর ব্যবস্থা করা হচ্ছে। বামফ্রন্ট সরকার শিক্ষার প্রসারের জন্য একটা সার্বিক চিন্তা ভাবনা নিয়ে এগিয়ে চলেছেন। এই বলে বাজেটকে সমর্থন করে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে শেষ করছি।

[5-30 – 5-40 p.m.]

**শ্রী নিমাই মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষা বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে গ্রন্থাগার পরিষেবা দপ্তরের বিগত বছরের কাজকর্ম এবং আগামী দিনের কর্মসূচির কথা এই হাউসে রাখছি। স্যার, যুক্ত বাংলায় গ্রন্থাগার আন্দোলনের যে পটভূমি ছিল, বাংলাদেশ ভাগ হবার পরও পশ্চিমবঙ্গের গ্রন্থাগার আন্দোলন সারা ভারতবর্ষের নজর কেড়েছে। সেই ঐতিহ্যকে ধরে রাখার জন্য এবং সাধারণ গ্রন্থাগারগুলিকে সত্যি সত্যি জনগণের কাছে নিয়ে যাওয়ার জন্য বিগত এক বছর ধরে আমরা অনেক কাজে এগিয়ে যেতে পেরেছি। স্যার, আপনি জানেন, কেন্দ্রীয় সরকারের নীতির জন্য সমস্ত জিনিসপত্রের দাম বেড়েছে। সেই হিসাবে পুস্তক এবং এ সম্পর্কিত আনুষাঙ্গিক দাম বেড়েছে। বিগত বছরে গ্রন্থাগারগুলি পুস্তক ক্রয় করার জন্য যে অনুদান দেওয়া হত তা ডবল করা হয়েছে। গ্রামীণ গ্রন্থাগারগুলির

অনুদানও ডবল করা হয়েছে, শহরের গ্রন্থাগারের ডবল করা হয়েছে এবং জেলা গ্রন্থাগারগুলিও পুস্তক কেনার জন্য যে গ্রান্ট পেত তা ডবল করা হয়েছে। এ ছাড়াও এই বছর—যে বছর চলছে এই বছর আমরা যেটা বলেছিলাম—আগেরবারের বাজেটে বলেছিলাম যে আমরা আমাদের ছাত্রছাত্রীদের বিশেষ করে তরুন, তরুনী ভাইবোনদের যারা বিভিন্ন ক্ষেত্রে পরীক্ষার জন্য এগিয়ে যান—কম্পিটিটিভ পরীক্ষা দেন তাদের জন্য যে ২১টি জেলা লাইব্রেরি আছে তাতে কেরিয়ার গাইডেন্স বুকস্ সাপোর্টের সেল—খুলব। এ পর্যন্ত ১৬টি লাইব্রেরিতে খুলেছি, আরও ৫টিতে খোলার পথে। এরজন্য ১৮।। লক্ষ টাকা আমাদের খরচ হবে। এ বছর আরা এই গ্রন্থাগার পরিষেবাকে আরও বেশি জনগণের কাছে নিয়ে যাবার চেষ্টা করছি। এই বছর ৩৪১টি ব্লকে ৩৪১টি কমিউনিটি লাইব্রেরি—কাম-ইনফর্মেশন সেন্টার গঠন করতে চলেছি। মাননীয় সদস্য যারা আছেন, তাদের কাছে আমি আশা করব যে এটা কি ভাবে ভাল করে চালানো যায় সেই ব্যাপারে সাহায্য, সহযোগিতা এবং পরামর্শ দেবেন। আগামীদিনে যে শতক আসছে সেখানে তথ্য ও প্রযুক্তি যে বিষ্ফোরণ ঘটবে, তার সঙ্গে তার রেখে সেটাকে আমরা জনগণের কাছে নিয়ে যেতে চাই যেমন গ্রন্থাগার তৈরি হচ্ছে, সেখানে পুস্তকের সঙ্গে নানা রকম প্রযুক্তিও থাকবে। এই গ্রন্থাগারগুলি কিভাবে চালালে আরও বেশি করে মানুষকে এর পরিষেবা দেওয়া যায় সেই ব্যাপারে মাননীয় সদস্যরা যদি কোনও পরামর্শ দেন তাহলে আমরা সেটা শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করব। একজন মাননীয় সদস্য বক্তব্য রেখে চলে গেলেন। তিনি আপনাদের দলছুট হয়ে চলে গেছেন, অন্য দলে করেছেন। গত ৩১শে অক্টোবর রাতের অন্ধকারে তস্করের মতো বোমা মারতে হুগলির খানাকুলে একটা গ্রন্থাগার যেটা ২২/২২ বছর ধরে মানুষকে পরিষেবা দিয়ে আসছিল সেটাকে ধ্বংস করে দিল, আগুন লাগিয়ে দিল। তার ফলে সেখানে যে সমস্ত মণীষী—রবীন্দ্রনাথ, নজরুল, রামমোহন, বিদ্যাসাগর, বিবেকাননক, জীবনানন্দ দাস, এদের লেখ যে সমস্ত পুস্তক, ছবি ছিল সেগুলি পুরোপুরি ধ্বংস করে দেয়। আমরা পশ্চিম বাংলার মানুষকে বলেছি যে আপনারা এই অসত্যতার বিরোধিতা করুন। আমরা আশ্চর্য্য হয়ে দেখলাম যে, যেখানে ৩ হাজার বই ছিল সেখানে প্রগতিশীল মানুষ ৬ হাজারেরও বেশি বই আমাদের সংগ্রহ করে দিয়েছে। শুধু তাই নয়, ১।। লক্ষ টাকাও তারা তুলে দিয়েছে এই গ্রন্থাগার নতুন করে তৈরি করার জন্য। আমাদের সরকারের পক্ষ থেকেও আমরা ৩ লক্ষ ৯৮ হাজার টাকা বিল্ডিং করার জন্য অনুদান হিসাবে দিয়েছি। ১২০টি গ্রন্থাগার ভবন নির্মাণের জন্য আমরা টাকা-পয়সা দিচ্ছি। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে বাজেট সংস্থানের ১০ ভাগ টাকা বাড়ানো হয়েছে। আমি আশাকরি আগামীদিনে গ্রন্থাগার পরিষেবাকে আরও ভাল ভাবে মানুষের কাছে নিয়ে যেতে পারব। কয়েকজন মাননীয় সদস্য বলেছেন যে লাইব্রেরিয়ান পোস্ট খালি আছে। আমাদের ৪৫০টি পোস্ট খালি ছিল, তার মধ্যে এই বছর ২০০ লাইব্রেরিয়ান

পোস্টে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে। বাকি যেগুলি থাকবে সেগুলি ৬ মাসের মধ্যে পূরণ করার চেষ্টা করা হবে বলে আশা করছি। আগামী বছর আমরা সাক্ষরতা আন্দোলনের সঙ্গে সমতা রেখে গ্রন্থাগার পরিষেবা বাড়াবার চেষ্টা করছি এবং এটাকে আরও বিস্তারিত ভাবে মানুষের কাছে নিয়ে যেতে চাই। আশা করব যে আপনারা এই বিষয়ে আমাদের পরামর্শ দেবেন। এই কথা বলে বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে, বাজেট কে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে আমাদের শিক্ষা দপ্তরের ব্যয়-বরাদ্দের উপরে বিরোধী এবং সরকার পক্ষের বিভিন্ন সদস্যারা যে ভাবে আলোচনায় অংশ গ্রহণ করেছেন, আমি তাদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। তবে সর্ব প্রথমে বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি এবং আমাদের ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি। তবে আমার যে বিষয় সাক্ষরতা কর্মসূচি এবং জনশিক্ষা কর্মসূচি, তার মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখতে চাই। এতক্ষণ ধরে বিভিন্ন বক্তা বক্তব্য রেখেছেন। আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য সঞ্জীব দাস এবং আরও যারা বক্তব্য রাখলেন, তাদের পক্ষ থেকে যেভাবে শিক্ষা সম্পর্কে পশ্চিমবাংলায় অন্ধকারময় চিত্র পরিবেশন করলেন, এটা সম্পূর্ণ ভিত্তিহীন। আপনারা যদি নিজেদের দিকে তাকিয়ে একটা যুক্তির উপরে দাঁড়িয়ে এই কথাগুলি বলেন তাহলে সেটা বোঝা যায়। আজকে পশ্চিমবঙ্গে শিক্ষার যে সাফল্য সে সম্পর্কে রাজ্য এবং আন্তর্জাতিক ক্ষেত্র থেকে যেভাবে প্রশংসা আসছে সেখানে দাঁড়িয়েও বলছি, এক্ষেত্রে কিছু কিছু সমস্যা যে হচ্ছে না তা নয়, সমস্যা কিছু হচ্ছে। সে সম্বন্ধে যদি গঠনমূলক আলোচনা হয় তাহলে সেগুলোর সমাধানের রাস্তা খুঁজে পাওয়া সম্ভব হবে। এসব কর্মসূচির মধ্যে দিয়ে স্বাধীনতার ৫০ বছর অতিক্রম হলেও এখনও আমরা রাজ্যে নিরক্ষরতার বোঝা বয়ে চলেছি। এখানে সকলের জন্য শিক্ষার কথা উল্লেখ করেছেন। কিন্তু সকলের জন্য শিক্ষার ব্যবস্থা স্বাধীনতা লাভের ৫০ বছর পরও আমাদের করতে হচ্ছে কেন? শিক্ষার কর্মসূচি কেন আমাদের নিতে হচ্ছে এখনও এর সদুত্তোর আপনারা দিতে পারেননি। আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এই জায়গায় গুরুত্ব দিয়েছি বলেই শিক্ষা দিতে ৫ বছর অপেক্ষা করা হয়েছে, কিন্তু সেক্ষেত্রে আমাদের উদ্যোগকে উদ্দেশ্য করে কটাক্ষ করা হয়েছে। কিন্তু আমাদের রাজ্যে সাক্ষরতা অভিযান আমরা সাফল্যের সঙ্গেই পরিচালিত করছি। সেই জায়গায় দেখছি, এখানে কিছু কিছু সমস্যার কথা উল্লেখ করলেন, চেতলাঙ্গিয়া কমিশনের কথা উল্লেখ করলেন। কিন্তু জেনে রাখুন, রাজ্য সরকারের সঙ্গে এর কোনও যোগসূত্র নেই। এ বিষয়ে সংশ্লিষ্ট জেলাগুলিকে লিখেছি, প্রধানমন্ত্রীর কাছে উত্তর দেবার কথা বলেছি। আনন্দের কথা উল্লেখ করছি, ৯ থেকে ১৪ বছর বয়স্ক বালক-বালিকাদের প্রথা বহির্ভূত শিক্ষার যে কর্মসূচি ছিল সেটা ওরা বন্ধ করে দিয়েছিলেন। কিন্তু এখন সেটা নতুন করে

আমরা রাজ্যে চালু করছি। এখনও পর্যন্ত প্রায় ৪৫টি প্রকল্প কেন্দ্রের কাছে অনুমোদনের জন্য পাঠিয়েছি। কিন্তু তৃণমূল কংগ্রেসের পক্ষ থেকে যে বক্তৃতা রাখলেন, জেনে রাখুন, বি. জে. পি. পরিচালিত জোট সরকার কেন্দ্রে যা রয়েছে তারা চেতলাঙ্গিয়া কমিশন গঠন করে শিক্ষাকে গৈরিকীকরণ করতে চেয়েছিলেন, আজকে আমাদের এই শিক্ষা বাজেটকে তারাই বেশি করে সমালোচনা করছেন। আজকে শিক্ষা প্রসার করা তো দূরের কথা, উল্টে শিক্ষা বাজেটকে তারা বেশি করে ছাঁটাই করছেন। সেই জায়গায় দাঁড়িয়ে রাজ্য সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়েও বয়স্কদের জন্য শিক্ষার ব্যবস্থা করছেন, সাক্ষরতা মিশন কার্যকর করছেন, শিক্ষাকেন্দ্রগুলিকে জোরদার করছেন। সাক্ষরতার সাফল্যর সমীক্ষার কেন্দ্রীয় সরকারের যে ন্যাশনাল স্যাম্পেল সার্ভে অর্গানাইজেশন রয়েছে তারা এই নিয়ে ১৯৯৭ সালে একটা সমীক্ষা করেছেন। ঐ সার্ভের মধ্যে দিয়ে দেখছি, ১৯৯১ থেকে ১৯৯৭ সালের মধ্যে সাক্ষরতা অভিযানের মধ্যে দিয়ে আমাদের রাজ্যে সাক্ষরতার হার ১৪ শতাংশ বেড়েছে। এটা আমাদের রিপোর্ট নয়, কেন্দ্রীয় সরকারের স্যাম্পেল সার্ভে সংস্থা এটা উল্লেখ করেছেন। ঐ রিপোর্টে বিশেষ ভাবে উল্লেখ করা হয়েছে যে, এই রাজ্যে নারী শিক্ষার হার আরও বেশি উন্নত হয়েছে। ১৯৯১ সালে রাজ্যে নারী শিক্ষার হার ছিল ৪৮ শতাংশ, সেটা বৃদ্ধি পেয়ে বর্তমানে ৬৩ শতাংশ হয়েছে। এর পাশাপাশি আমরা প্রতিবন্ধী শিক্ষা দেবার ক্ষেত্রে গুরুত্ব দিয়ে কাজ করছি। তাদের শিক্ষার ক্ষেত্রে একটা গণমুখী পরিকল্পনা আমরা নিয়েছি এবং সেটা রূপায়িত করছি। আপনারা শুনে আনন্দিত হবেন যে, প্রতিবন্ধী ছাত্রছাত্রীরা যাতে উচ্চশিক্ষার সুযোগ পান তারজন্য গত আর্থিক বছরে ১৪ লক্ষ টাকা ১৩ হাজার ছাত্রছাত্রীর মধ্যে অনুদান দেবার ব্যবস্থা করেছি। আর একটা অভিনব বিষয় আমরা গ্রহণ করেছি, প্রতিগ্রামে আমরা তারে নিয়ে সাংস্কৃতিক প্রতিযোগিতার ব্যবস্থা করেছি। এই প্রতিযোগিতার মধ্যে দিয়ে তারা নিজেদের প্রতিভা বিকাশের সুযোগ পাবে এবং সেই প্রতিভা বিকাশের সুযোগ তারা করতে পেরেছে।

[5-40 – 5-50 p.m.]

তারা পাশাপাশি আমাদের রাজ্যে আপনারা জানেন যে ৫৮ টি শিক্ষা কল্যাণ আবাস আছে। এই শিক্ষা কল্যাণ আবাসে এখনও পর্যন্ত রাজ্যের ৪ হাজার ছাত্র-ছাত্রী রয়েছে। আমাদের রাজ্যে এই সমস্ত আবাসগুলিতে ক্যাপাসিটি হচ্ছে ৮০০০ মত। আমরা খোলা মারকেটে বিজ্ঞাপন দিয়েছি, বিজ্ঞাপনের মাধ্যমে ছাত্র-ছাত্রী ভর্ত্তি করছি। তাদের শিক্ষার মান বাড়ানো এবং শিক্ষা প্রতিষ্ঠানগুলির যে সমস্যা আছে সেইগুলিকে কাটিয়ে যাতে আরও সুযোগ বৃদ্ধি করতে পারি সেই দিকে যথাযথ নজর দিয়েছি। তার সঙ্গে উল্লেখ করতে চাই শ্রমিক বিদ্যাপিঠ নিয়ে। নব সাক্ষরদের যাতে আগ্রহ সৃষ্টি করতে পারি সেই দিকে জোর দেওয়া হয়েছে। এখানে ৩৮টি কোর্সের মধ্যে ২ হাজার ছেলেমেয়ে

প্রশিক্ষণ গ্রহণ করছে। তারা প্রশিক্ষণ গ্রহণ করার পর তারা স্বনির্ভর হয়ে ওঠার জন্য বিভিন্ন এমপ্লয়মেন্টের মাধ্যমে সুযোগগুলি পাচ্ছে। পঞ্চায়েতের মাধ্যমে সরকারি কর্মসূচির মাধ্যমে বেসরকারি কর্মসূচির মাধ্যমে তারা স্বনির্ভর হয়ে ওঠার সুযোগ পাচ্ছে। আমি আর একটা কথা বলতে চাই, আমাদের রাজ্যে অডিও ভিসুয়াল ইউনিট আছে। সেই ইউনিট আমরা এখন সরকারি ভাবে পরিচালনা করি। সাক্ষরতা অভিযান সহ জনশিক্ষা মানুষের কাছে উপস্থাপিত করতে এই ইউনিটটি গোটা রাজ্যে কার্যকার ভূমিকা পালন করে চলেছে। এই ইউনিট উত্তরবঙ্গে যাতে আরও বেশি কার্যকর হয়ে উঠতে পারে সেই চেষ্টা করা হচ্ছে। মাননীয় সদস্য নির্মলবাবু উল্লেখ করেছেন উত্তবঙ্গের সাক্ষরতা অভিযান চা-বাগান এবং বনাঞ্চলে করা দরকার। আমি তাঁকে অবগতির জন্য যে তাদেরকে আমরা এর মধ্যে অন্তর্ভুক্ত করেছি। জেলার ভেতরে কর্মসূচি আছে এবং তার সঙ্গে চা-বাগান এবং বনাঞ্চলের এই সর্মসূচিকে অন্তরভুক্ত করা হয়েছে এই ইউনিটের মাধ্যমে। সারা ভারতবর্ষর মধ্যে ২০০১ সালের মধ্যে আরও যাতে উন্নতস্তরে নিয়ে যাওয়া যায়, ব্যাপক শিক্ষা প্রসারের এবং তার পরিবেশ সৃষ্টি করতে পারি সেই দিকে উদ্যোগ গ্রহণ করা হয়েছে ২০০১ সালের মধ্যে শিক্ষাকে যাতে আরও উচ্চ জায়গায় নিয়ে যাওয়া যায় সেই দিকে এগিয়ে যাওয়ার কাজ করে চলেছি। এটা সরকারি কাজ হলেও এই ক্ষেত্রে বেসরকারি সংস্থা, এন. জি. ও, স্বেচ্ছাসেবী সংস্থা, পঞ্চায়েত প্রশাসন সমস্ত স্তরের সহযোগিতা কামনা করছি। আশা করি এই রাজ্যে দলমত নির্বিশেষে মানুষ এই কাজকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সহযোগিতা এবং সহানুভুতির মানসিকতা নিয়ে আমাদের পাশে দাঁড়াবেন যাতে আমরা এই শিক্ষাকে আরও উন্নততর জায়গায় নিয়ে যেতে পারি। এই কথা বলে কাট মোশনের বিরোধিতা করে আমাদের বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শিক্ষা খাতে যে ব্যায় বরাদ্দের দাবি পেশ করা হয়েছে সেই ব্যায় বরাদ্দের দাবিকে আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আমার কারিগরি শিক্ষার ক্ষেত্রে গত কয়েক বছর ধরে বাজেট বক্তৃতায় যে সমস্ত প্রকল্পের কথা বলেছিলাম, আমাদের কারিগরি শিক্ষার জন্য নূতন পলিটেকনিক স্থাপনের কথা বলেছিলাম, এখানে মাননীয় সদস্যদের অবগতির জন্য বলতে পারি আমাদের সেই কাজ সাফল্যের সাথে প্রায় শেষ পর্যায়ে এসেছে। আপনারা জানেন গত বাজেট বক্তৃতায় বলেছিলাম যে আমাদের একটা মাত্র ইন্সটিটিউটের বিল্ডিং-এর কাজ বাকি ছিল। হলদিয়ায় আমরা একটা পলিটেকনিক করেছি, সেই পলিটেকনিকের ভবন কয়েক দিন আগে আমরা উদ্বোধন করেছি। শুধু ভবন উদ্বোধনের কাজ হয়, হলদিয়ায় নূতন [illegible] কারিগরি শিক্ষার ব্যবস্থা, বিশেষ

করে পেট্রোকেমিক্যালকে সামনে রেখে সেই ধরনের পলিটেকনিকের কাজ শুরু করেছি। সাময়িক ভাবে এখানকার পলিটেকনিকের প্রশিক্ষণ ব্যবস্থা হুগলি জেলাতে করেছিলাম, সেটা হলদিয়াতে স্থানান্তরিত করার কাজ শেষ হয়েছে। আমাদের চন্দননগর মহিলা পলিটেকনিকের ক্ষেত্রে সামান্য কিছু সমস্যা আমাদের চন্দননগর মহিলা পলিটেকনিকের ক্ষেত্রে সামান্য কিছু সমস্যা চিল। সেখানে জমি এবং বাড়ি নিয়ে যে সমস্যা দেখা দিয়েছিল, সেই বাধা আমরা দূরীভূত করেছি। সেখানে আমাদের কাজ শেষ হয়েছে। সেখানে কাজ শেষ করার পর আমরা ক্লাস শুরু করেছি। রূপনারায়ণপুরে অন্য একটি বৃহৎ পলিটেকনিকের যে কাজ বাকি ছিল সেটা আমরা শেষ করেছি। সেখানে নতুন কোর্স, যুগোপযোগী যেগুলো সংযোজন করা দরকার, সেগুলো ওখানে আমরা সংযোজন করেছি। একই ভাবে আমরা শিলিগুড়িতে সম্পূর্ণ ভাবে কাজ শেষ করার পর আমাদের ছাত্রীরা সেখানে ক্লাস শুরু করেছে। আমাদের কারিগরি শিক্ষার ক্ষেত্রে উন্নয়নের যে ধারা, যে প্রচেষ্টা আমরা গ্রহণ করেছি, তারসঙ্গে তাল মিলিয়ে স্বল্প মেয়াদি বৃত্তিমূলক প্রকল্পের একটা শিক্ষা এখন আমরা চালু করতে চাই। গত বছর এটা নিয়ে এখানে আলোচনা হয়েছিল। গত কয়েকদিন আগে এরজন্য আমরা ১০ কোটি টাকা নির্দিষ্ট করেছি। এই প্রকল্পের কাজ আমরা এই বছরে হাতে নিচ্ছি। উত্তরবঙ্গের জলপাইগুড়ি জেলার কয়েকটি জায়গা চিহ্নিত হয়েছে। তার কাজ কয়েকদিনের মধ্যে, আমাদের যা করণীয় তা আমরা শুরু করতে পারব। দক্ষিণ চব্বিশ পরগনা জেলা, আমরা মনে করি, কারিগরি শিক্ষার মানচিত্রে কিছুটা দুর্বলতা আছে। সেখানে আমরা একটা প্রয়াস নিয়েছি, বজবজে সেন্ট্রাল ফুট ওয়ার ট্রেণিং সেন্টার যেটি আছে, এটিতে আমাদের কিছুটা কেন্দ্রীয় সাহায্য ছিল। আমাদের রাজ্য সরকারেরও সহায়তা ছিল। এটিকে পূর্ণ লেদার ইনস্টিটিউট হিসাবে গড়ে তোলার জন্য আমরা উদ্যোগ নিচ্ছি। এই আর্থিক বছর থেকে এটিতে আমরা হাত দিয়েছি। এখানে ডিপ্লোমা কোর্স এই বছর থেকে চালু হবে। আমরা চেষ্টা করছি দক্ষিণ চব্বিশ পরগনায় আরও একটি কারিগরি শিক্ষা প্রতিষ্ঠান বারুইপুর এবং ডায়মণ্ড হারবার এলাকার মধ্যে প্রতিষ্ঠা করার জন্য। এই প্রকল্পের জন্য যে অর্থ বরাদ্দ আছে, সেই ভাবে আমরা শুরু করছি। দক্ষিণ চব্বিশ পরগনায় অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি কাজ আমরা শুরু করেছিলাম। সেই কাজ আমরা শেষ করেছি। আমি আনন্দের সঙ্গে বলছি যে, আমাদের শ্রদ্ধেয় প্রভাস রায়ের নামে আমতলায় একটি আই. টি. আই. আমরা করতে চেয়েছিলাম। বিষ্ণুপুরে এই শিক্ষা বর্ষ থেকে আমরা এটি স্থানান্তরিত করব। জুলাই মাস থেকে সেখানে আমরা ক্লাস শুরু করব। তার প্রয়োজনীয় ব্যবস্থা আমরা করেছি। আমরা যখন আমাদের রাজ্যে স্বল্প মেয়াদি কারিগরি শিক্ষা প্রতিষ্ঠানের কথা বলছি, উত্তরবঙ্গের জলপাইগুড়িকে যেভাবে গুরুত্ব দিয়েছি, একই ভাবে মুর্শিদাবাদ এবং বীরভূমে, মুর্শিদাবাদ এবং বূরভূমের যেখানে সংযোগস্থল, সেখনে ২৫ লক্ষ টাকা আমরা মঞ্জুর করেছি।

*শেখপাড়ায় এটি হবে। স্বল্পমেয়াদি কোর্স এর অভ্যন্তরে আমরা যুক্ত করেছি। বর্ধমান জেলার কাটোয়া-কালনা, এই দুটি জায়গার সংলগ্ন জায়গায়, কাটোয়ায় ১০ লক্ষ টাকা মঞ্জুর করেছি। সেখানে একটি নতুন ইনস্টিটিউট হচ্ছে। তার কাজ আমরা শুরু করেছি।* মহিলাদের কারিগরি শিক্ষা শতাংশের ক্ষেত্রে যেখানে ছিল ৪.২ শতাংশ, এখন আমরা নতুন ভাবে যে গুরুত্ব দিয়েছি—তাদের জন্য বিশেষ ভাবে আসন নির্দ্দিষ্ট করেছি, নতুন প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করেছি, চারটি নতুন আই. টি. আই. এবং দুটি পলিটেকনিক মহিলাদের জন্য করেছি। এছাড়াও সমস্ত পলিটেকনিককে কো-এড করার পরেও ২০ শতাংশ আমরা নির্দ্দিষ্ট করেছি মহিলাদের জন্য। মহিলাদের ৪.২ শতাংশ থেকে—মহিলাদের অংশ গ্রহণের ফলে ১৩.২ শতাংশে উন্নীত হয়েছে। কলকাতার বালিগঞ্জে একটি মহিলা শিক্ষা প্রতিষ্ঠান, কারিগরি শিক্ষা প্রতিষ্ঠান মহিলাদের কয়েকজন কারিগরি বিশেষজ্ঞ যাঁরা বিদ্যুৎ বিভাগের সঙ্গে যুক্ত আছেন এবং ন্যাশনাল ইনফরমেটিক্স, কমপিউটারের সঙ্গে যুক্ত আছেন, তাঁরা সকলে মিলে যুক্ত হবেন। আমরা ১৫ লক্ষ টাকা সেখানে বরাদ্দ করেছি কমপিউটার প্রশিক্ষণের জন্য।

[5-50 – 6-00 p.m.]

কম্পিউটার প্রশিক্ষণের ক্ষেত্রে আমাদের রাজ্যের ছাত্র-ছাত্রীদের জন্য কয়েকটি প্রশিক্ষণ কেন্দ্রের ব্যবস্থা করা হয়েছে। এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই যে, কালিম্পং-এ রবীন্দ্রনাথের স্মৃতি বিজড়িত চিত্রভানু কারিগরি শিক্ষা বিভাগ খোলার আলোচনা চলছে, সেখানে আমাদের যে কারিগরি দি থেকে কাজ তা আমরা করে চলেছি। এই সঙ্গে উল্লেখ করতে চাই যে, আমাদের রাজ্য বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সহায়তায় যে প্রকল্প একটার পর একটা পলিটেকনিক এবং আই. টি. আইয়ের ক্ষেত্রে শুরু করে তা সাফল্যের সঙ্গে শেষ করতে সক্ষম হয়েছে। আমরা তৃতীয় প্রকল্পের কথা গর্বের সঙ্গে বলতে পারি। তৃতীয় প্রকল্পের ক্ষেত্রে দিল্লির থেকে কেন্দ্রীয় সরকারের অনুমোদন আমরা পেতে চলেছি এবং সেখানে পশ্চিমবঙ্গের নাম নির্দিষ্ট হয়েছে। এই প্রশিক্ষণ কেন্দ্রগুলো এখন সব আলোচনা স্তরে রয়েছে। উত্তরবঙ্গ থেকে মাননীয় বিধায়ক শ্রী নির্মল দাস বারেবারে আলিপুরের আই. টি. আই কবে খুলবে বলে জিজ্ঞাসা করেন। এই প্রসঙ্গে জানাচ্ছি যে, এই আই. টি. আইয়ের কাজ আমরা শেষ করেছি, জেলা শাসকের সঙ্গে কথা হয়েছে এবং জেলা প্রশাসনের সঙ্গে এই ব্যাপারে কথা হয়েছে। বিদ্যুতের যে অসুবিধা ছিল সেটা নিয়ে কথা হয়েছে, বিদ্যুৎ ওখানে যুক্ত হবে এবং সেই কাজ কিছুদিনের মধ্যেই হবে। বিদ্যুৎ দপ্তর তারা কাজ হাতে নিয়েছে। আলিপুর দুয়ার আই. টি. আই. বিভাগটি কিছুদিনের মধ্যেই ওখানে স্থানান্তরিত করতে পারব। এরসঙ্গে কুচবিহারের তুফানগঞ্জে একটা প্রকল্প হাতে নিয়েছি এবং আশা করি নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করতে পারব।

আমরা কারিগরি শিক্ষার যে প্রকল্প হাতে নিয়েছি সেটা খুব বড় আকারের না হলেও কারিগরির ক্ষেত্রে নতুন ধরনের কোর্স প্রবর্তন করতে চাই। আজকের চাহিদা অনুযায়ী, আজকের বাজারের চাহিদা অনুযায়ী এবং শিল্পভিত্তিক এবং সমীক্ষা ভিত্তিক এই প্রশিক্ষণের কাজ আমরা এগিয়ে নিয়ে যেতে চলেছি। এতে সকলের সহযোগিতা আমরা কামনা করি এবং সকলের সহযোগিতায় এটাকে আরও এগিয়ে নিয়ে যেতে সক্ষম হব এই কথা বলে এই বাজেট সমর্থন করে, ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সভার অনুমতি নিয়ে আরও ১০ মিনিট সময় বাড়িয়ে দিলাম, আশা করি সকলের অনুমতি আছে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মহতী সভায় ৯জন বিরোধীপক্ষের থেকে সদস্য এই বাজেটের উপর বিরোধিতা করে বলেছেন এবং আমাদের পক্ষের ৭জন মাননীয় সদস্য বিভিন্ন বক্তব্য রেখেছেন। আমি তাদের সকলেরই বক্তৃতা শুনেছি। আর তারমধ্যে ছাঁটাই প্রস্তাব বিরোধীপক্ষ থেকে আনা হয়েছে, ওই ছাঁটাই প্রস্তাব সম্পর্কে প্রথমে আমি দু একটি কথা বলতে চাই। এখানে ১৪৫টি ছাঁটাই প্রস্তাব এসেছে। বামফ্রন্টের ২২ বছরের রাজত্বে শিক্ষা খাতে ব্যয়বরাদ্দের দাবিতে কখনও ১৪৫টি ছাঁটাই প্রস্তাব আসেনি। এইবার সর্ব প্রথম এতগুলো ছাঁটাই প্রস্তাব বিরোধীপক্ষের থেকে আনা হয়েছে। ১৪৫টি ছাঁটাই প্রস্তাবের মধ্যে ১১১টি ছাঁটাই প্রস্তাব আমার বিভাগের বিরুদ্ধে আনা হয়েছে। ওই ছাঁটাই প্রস্তাবের মধ্যে দু-একটি সম্পর্কে মন্তব্য করতে চাই। এছাড়া কিছু আছে অপ্রাসঙ্গিক এবং কিছু ভিত্তিহীন, তাই ওর উপরে কিছু বলতে চাই না। প্রথমে আমি ২২নং ছাঁটাই প্রস্তাব যিনি উত্থাপন করেছেন তাঁকে বলছি আপনি একটু পড়াশুনা করে নেবেন। আমরা ইংরাজির উপর ভিত্তি করে কমিশন বসাইনি। আমরা অন্য সাবজেক্টের উপরে ভিত্তি করে কমিশন বসিয়েছি। এই ব্যাপারটা তাঁর একটু পড়লে ভাল হত। এইবার আসছি ৪১নং ছাঁটাই প্রস্তাব এর উপরে। এই ৪১নং ছাঁটাই প্রস্তাব এনেছেন সৌগত রায়। ওঁনার একটু জ্ঞান থাকার দরকার ছিল যে ন্যাশনাল থিয়েটার এই শিক্ষা বিভাগে থাকে না, এটা তথ্য ও সংস্কৃতি বিভাগ দেখাশোনা করে থাকে। সুতরাং ওঁনার একটু এই ব্যাপারে সতর্ক হয়ে ছাঁটাই প্রস্তাবটি আনা উচিত ছিল। ৮৫ নম্বর ছাঁটাই প্রস্তাব যিনি এনেছেন, উনি বোধহয় জানেন না যে কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয় এই শিক্ষা বিভাগের অধীনে নয়। এটা কৃষি বিভাগের অধীনে। এইভাবে ছাঁটাই প্রস্তাব এনেছেন। আরও আছে, উনি লিখেছেন বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়, বিশ্ববিদ্যালয়ের জায়গায় বিদ্যালয় লিখেছেন, কোনও বিদ্যালয়কে বিশ্ববিদ্যালয় উন্নীত করা যায়না, সেই ক্ষমতাও আমার নেই। সেইজন্য এটা ছাঁটাই করছি। ৯৬ নম্বর ছাঁটাই প্রস্তাব যিনি এনেছেন, তিনি বলেছেন, বর্দ্ধমান বিদ্যালয়কে নজরুল ইসলাম বিশ্ববিদ্যালয় করতে হবে। কোনও

বিদ্যালয়কে বিশ্ববিদ্যালয় করবার ক্ষমতা আমার নেই। সেইজন্য এটাও আমি ধরছি না। ২৩ নম্বর ছাঁটাই প্রস্তাব যিনি এনেছেন তিনি বলেছেন প্রাইমারী বিদ্যালয়ের বাড়িগুলির অবস্থা ভাল নেই। মাননীয় সদস্যর অবগতির জন্য বলছি, গত বছরে পশ্চিমবাংলার মাধ্যমিক বিদ্যালয় নির্মাণ করার জন্য ১৭ কোটি টাকার বেশি রাজ্য সরকার বরাদ্দ করেছেন। গোটা ভারতবর্ষে যার নজির নেই। আমাদের চেয়ে বেশি মানুষ বাস করে এমন রাজ্যে তারাও ১৭ কোটি টাকা বরাদ্দ করেনি, যা বামফ্রন্ট সরকার বরাদ্দ করেছেন গৃহ নির্মাণ এর জন্য। সেইজন্য বলছি এই প্রস্তাব ভিত্তিহীন, অপ্রাসঙ্গিক। ৬৪ নম্বর ছাঁটাই প্রস্তাবে বলেছেন, মাদ্রাসা বোর্ডকে আরও ক্ষমতা দিতে হবে। গোটা ভারতবর্ষে অন্য কোনও রাজ্যে একটা দৃষ্টান্ত দেখাতে পারবেন এর বেশি ক্ষমতা দেওয়া আছে বা এর সমান দেওয়া আছে। অতএব এই ছাঁটাই প্রস্তাব এবং আরও যেগুলি আছে সেইগুলি সবই অপ্রাসঙ্গিক, অবান্তর, ভিত্তিহীন। সেইজন্য এই সমস্ত ছাঁটাই প্রস্তাবগুলিকে প্রত্যাখান করছি। এবং আমি আমার মূল বক্তব্য এরপর শুরু করছি। আমরা সকলেই জানি যে পশ্চিমবঙ্গের ভারতবর্ষের মধ্যে, ভারতবর্ষের বাইরে নয়। এই বছরে বিশ্বে শিক্ষার হারের প্রতিবেদনে যে কথা প্রকাশিত হয়েছে শিক্ষার হার ১৬ শতাংশ ভারতবর্ষে মানুষের যা বাস আছে সেই ভিত্তিতে, আবার সারা বিশ্বের নিরক্ষর মানুষের মধ্যে ৩৩ শতাংশ বাস আমাদের এই দেশে। অতএব শিক্ষা ক্ষেত্রে স্বাধীনতার ৫২ বছর পরেও এই যে দুরাবস্থা, এই দুরাবস্থার অনুভব থেকে একটা অঙ্গ রাজ্য সম্পূর্ণভাবে মুক্ত হতে পারে না। এই সবের মধ্যেও যেটা সবচেয়ে উল্লেখযোগ্য বিষয় গোটা বিশ্বব্যাপী শিক্ষা বাবদ যা ব্যয় হয় সারা দেশে তা মাত্র ০.৮ শতাংশ ব্যয় হয়—ভারতবর্ষে। বিশ্বের এক তৃতীয়াংশ নিরক্ষর মানুষের বাস এই ভারতবর্ষে। সারা বিশ্বে শিক্ষা বাবদ যে অর্থ ব্যয় হয় তার মাত্র ০.৮ শতাংশ টাকা ব্যয় হয় এই ভারতে। ভারতবর্ষের পক্ষে এর চেয়ে দুর্ভাগ্যজনক, কলঙ্কজনক কথা আর হতে পারে না। এই অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবাংলার শিক্ষার কথা চিন্তা করতে হয়। মাননীয় সদস্যদের আমি বলব, মাননীয়া মন্ত্রী শ্রীমতী অঞ্জু কর যা বলেছেন, ন্যাশনাল স্যাম্পেল সার্ভের জাতীয় নমুনা সমীক্ষার ৫৩ নম্বর যে রাউণ্ড তাতে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান তৃতীয়। এই বছরে, কেন্দ্রীয় সরকারের যে মানব সম্পদ বিভাগ আছে, তাদের প্রতিবেদনে ২৭ নম্বর পৃষ্ঠায় এই কথা বলেছে—ভারতবর্ষের মধ্যে সবচেয়ে শিক্ষা ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে তার মধ্যে একটা রাজ্য হচ্ছে পশ্চিমবাংলা, বড় রাজ্যগুলির মধ্যে পশ্চিমবাংলা তৃতীয় স্থান দখল করেছে। এই বিষয়ে আর একটি কথা উল্লেখ করতে চাইছি, শিক্ষা বাজেটে টাকার কথা বলা হয়েছে।

(গোলমাল)

[6-00 – 6-10 p.m.]

ভারতবর্ষে যারা ছেচল্লিশ বছর রাজত্ব করেছে এবং পশ্চিমবাংলায় তারা অনেকদিন রাজত্ব করেছেন এই সমস্ত কথা বলার পরে তাদের গায়ে লাগবেই। মাননীয় সঞ্জীব দাস মহাশয় এখানে আছেন, তার জ্ঞাতার্থে বলি পশ্চিমবাংলার সরকার এবারে শিক্ষা খাতে বরাদ্দ করেছেন ৫,০০৩ কোটি টাকা। ১৯৭৬-৭৭ সালে কংগ্রেস আমলে শিক্ষা খাতে বরাদ্দ ছিল মাত্র ১১৪ কোটি টাকা। একটা সরকার গত তেইশ বছরে শিক্ষা খাতে বরাদ্দ চল্লিশ গুণ বৃদ্ধি করেছে, এই নজির ভারতবর্ষ কেন, সারা বিশ্বে কোথাও নেই। এইজন্যই ওদের গায়ে এত জ্বালা ধরছে।

(নয়েজ)

এখানে মাননীয় সদস্যরা যে সমস্ত বিষয়ে উল্লেখ করেছেন সেই ব্যাপারে সংক্ষেপে আমি দু-একটি কথা বলছি। এখানে সরকারি পক্ষের একজন মাননীয় সদস্য মেদিনীপুরের একটি স্কুল সম্বন্ধে বলেছেন। সেখানে স্কুল সার্ভিস কমিশন থেকে যে শিক্ষক গেছেন তাকে সেখানে যোগদান করতে দেওয়া হয়নি। আমরা বলেছি যদি কোনও বিদ্যালয় স্কুল সার্ভিস থেকে পাঠানো শিক্ষকদের যদি কাজে যোগদান করতে না দেন তাহলে সেই বিদ্যালয়ের বিরুদ্ধে আমরা কঠোর মনোভাব গ্রহণ করব। দরকার হলে সেই স্কুলের শিক্ষকদের বেতন বন্ধ করে দেব। স্কুল সার্ভিস কমিশন থেকে যে নামের ব্যক্তিকে পাঠানো হয়েছে রাতুলিয়া স্কুলের কর্তৃপক্ষ তাকে নিয়োগ করতে বাধ্য হবে। মাননীয় সদস্যা শান্তা ছেত্রী বলেছেন, তাদের বিরুদ্ধে নাকি বিমাতৃসুলভ মনোভাব নেওয়া হয়েছে রাজ্য সরকারের পক্ষ থেকে। তাকে বলি, ডি. জি. এইচ. সি-র পক্ষ থেকে পার্বত্য এলাকায় যতগুলি বিদ্যালয় স্থাপন করতে বলা হয়েছিল বা বিদ্যালয়ের উন্নয়ন করতে বলা হয়েছিল, আমরা সেই কাজ সম্পন্ন করেছি। পার্বত্য এলাকায় আমরা বেশি করে স্কুলের উন্নতি করেছি এবং বেশি পরিমাণ স্কুলকে আমরা উন্নতি করেছি। স্কুল সার্ভিস কমিশনের পক্ষ থেকে দার্জিলিং জেলায় যাদের পাঠানো হয়েছিল তাদের সেখানে যোগদান করতে দেওয়া হয়নি। আমরা এর তীব্র প্রতিবাদ করছি। মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায়, এখানে কতগুলি কথা বলেছেন। তিনি বলেছেন যে, আমাদের রাজনৈতিক মতাদর্শে যারা বিশ্বাসী সেই সমস্ত লোকদেরকে নাকি বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে নিয়োগ করা হয়। শোভনদেববাবু এখানে নেই, তাকে বলি আপনার এই কথা একদমই ঠিক নয়।

Indian Council for Scientific Research, Indian Council for Physical Research and Indian Council for Social Research.

এইরকম ১৭টি গবেষণামূলক জাতীয় প্রতিষ্ঠানের কর্মকর্তাদের বদলি করে যে

সরকার দলীয় লোকেদের বসিয়েছে, বিভিন্ন বিশ্ব বিদ্যালয় বা অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠানে দলীয় লোকেদের বসিয়েছে, উত্তর প্রদেশেও বিভিন্ন কলেজে গভর্নিং বডিকে বদল করে দলীয় লোকেদের বসানো হয়েছে, সেই তাদেরই সমর্থন করে যে তৃণমূল কংগ্রেস, আজ তাদের মুখে এসব কথা শুনছি। তাদের মুখে এসব কথা অন্তত শোভা পায় না।

চিৎলাঙ্গিয়া সম্বন্ধে এখানে উল্লেখ করা হয়েছে। তিনি এই হাউসের সদস্য নন, তাই কোন মন্তব্য করব না। শিক্ষামন্ত্রী সম্মেলনে তাকে আনার সাহস যদি না দেখানো হত, তাহলে হয়ত ভাল হত। তার সম্বনেধ অনেক কথ্য আমার কাছে থাকা সত্ত্বেও কোনও মন্তব্য করছি না। এস. ইউ. সি. আই.-এর দেবপ্রসাদ সরকার কোথা থেকে ঐসব তথ্য পেলেন জানি না। পশ্চিমবাংলায় ডি. পি. ই. পি. প্রোগ্রাম ওয়ার্ল্ড ব্যাঙ্ক করে না, তাদের সঙ্গে কোনও সম্পর্ক নেই। ৭ বছরে একটি জেলাকে ৪০ কোটি টাকা বরাদ্দ করব। আমাদের পাঠ্যসূচি, আমাদের পাঠ্যক্রম, আমাদের পাঠ্যপুস্তক, আমাদের শিক্ষক, আমাদেরই পদ্ধতি অনুসারে পড়ানো হবে। তার মধ্যে আপনারা ভূত দেখছেন। আপনাদের দল তো শিক্ষার প্রসারের জন্য একটা কথাও বলে না—আমরা যেসব কর্মসূচি নিয়েছি, তার বিরুদ্ধে বলছেন। এখানে একটা কথা বলেছেন যে, ইংরেজীর প্রবক্তা আপনারা। সেইজন্যই কি গত লোকসভা নির্বাচনে আপনাদের ভোট ১২ শতাংশ কমেছে। আসলে ঐ ধরনের কথাবার্তা আপনাদের দলের চরিত্র অনুযায়ীই বলেছেন। আপনি বলেছেন যে, ৯৫ সালে সরকারি একটা সমীক্ষা হয়েছিল। কোথায় পেলেন এই তথ্য? ৯৫ সালে প্রাথমিক বিদ্যালয়ে কোন সমীক্ষা সরকারের হয়নি। অসত্য কথা বলবেন না। আপনি বলেছেন ৪,১০০ প্রধান শিক্ষক নিয়োগ করার জন্য পরীক্ষা হয়েছিল। তার মধ্যে ৯১৬ জন যোগ্য ব্যক্তি হিসাবে নির্বাচিত হয়েছেন। সঠিক। কিন্তু আপনি বলেছেন এটা ১৮ শতাংশ। আপনি অঙ্ক কষা জানেন তো দেবপ্রসাদ বাবু? ওটা ১৮ শতাংশ হবে না, হবে—২২ শতাংশ।

আবু সুফিয়ান সরকার বলেছেন—বাজেট প্রভিসন কমানো হয়েছে। কোথায় পেলেন এসব তথ্য? শিক্ষা বাজেট গত বছর থেকে এবারে ৭২ শতাংশ বৃদ্ধি করা হয়েছে।

(নয়েজ)

অজিত খাঁড়া মহাশয় বললেন—কাউন্সিলে নির্বাচন হয় না কেন? আপনি ভাল ভাবেই জানেন যে, কেন ইলেকশন করা সম্ভব হচ্ছে না। বারেবারে বিরোধীপক্ষ থেকে হাইকোর্টে মোকদ্দমা দায়ের করা হচ্ছে, শিক্ষকদের সংজ্ঞা নির্ধারণ করতে অসুবিধা হচ্ছে। আমরা তো বারেবারে বলেছি—প্রাথমিক শিক্ষা সংসদে নির্বাচন করব, কিন্তু এখনই সম্ভব হচ্ছে না। এসব অসুবিধা থাকার জন্য। আর বললেন, আপনাদের কংগ্রেসের

আমলে প্রাথমিক শিক্ষকের সংখ্যা ছিল ১ লক্ষ ৭৩ হাজার। কোথায় পেলেন এসব তথ্য? এসব অবান্তর, ভিত্তিহীন কথা।

সুধীর ভট্টাচার্য বলেছেন, সত্যপ্রিয় রায়ের আমলে বলা হয়েছে যে, যত বয়স বাড়ে, তত দক্ষতা বাড়ে। তাহলে কি ৭০ বছরের পর নিয়োগ করা হবে? আপনি কি জানেন, আপনাদের সময় পেনশনের ব্যবস্থা, গ্র্যাচুইটির ব্যবস্থা, এসব ছিল না শিক্ষকদের জন্য, সেইজন্য ঐ সময় বলা হয়েছিল ৫ বছর যাতে বেশি কাজ করে।

(তুমুল হট্টগোল)

[6-10 – 6-20 p.m.]

নির্লজ্জের মতো শিক্ষা পদ্ধতির কথা বলতে আসবেন না। কথা বলার অধিকার আপনাদের নেই। আপনাদের আমলে আপনারা কটা মাদ্রাসা করেছেন? মাদ্রাসার জন্য আপনারা কেমন টাকা বরাদ্দ করেননি? মাদ্রাসার শিক্ষকদের বেতন দেননি। সুলতান আহমেদ সাহেব এখানে এই সব কথা বলছেন? আপনারা মুসলমানের সঙ্গে বেইমানি করেছেন। নির্লজ্জ দল যদি সৎ সাহস থাকে তো বলুন। পশ্চিমবঙ্গ সরকারে যখন ছিলেন তখন কি করেছেন? আবার আপনি মাদ্রাসা সম্পর্কে কথা বলছেন? আমি আপনাকে বলব যে, এই পশ্চিমবাংলায় সাম্প্রদায়িকতার বীজ বপন করবেন না। আমরা বামফ্রন্ট সরকার সংখ্যালঘুদের স্বার্থ সুরক্ষিত করার ব্যাপারে, সংখ্যালঘুদের শিক্ষার প্রতি নজর আছে। আমরা কখন সাম্প্রদায়িকতার বীজ বপন করতে চাইব না। এই অসত্য কাজ করবেন না। আপনাদের গায়ে জ্বালা ধরেছে, সেইজন্য এই রকম অসভ্যতা করছেন। তাই আপনাদের এই সমস্ত কথা সম্পূর্ণভাবে অস্বীকার করে, আমার মতামত ব্যক্ত করে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শিক্ষা বিভাগের বাজেট বরাদ্দ আলোচনায় এই সভার মাননীয় ১৬ জন সদস্য অংশগ্রহণ করেছেন সরকারপক্ষের এবং বিরোধীপক্ষের। তাদের যে বক্তব্য পেশ করেছেন, আমি তা মনোযোগ সহকারে এবং গুরুত্ব দিয়ে শুনেছি এবং তাৎপর্য অনুধাবন করার চেষ্টা করছি। তাদের সকলকে আমি আন্তরিক ধন্যবাদ জানাই এই আলোচনা করার জন্য। আমি প্রথমেই বলি বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা যা আলোচনা করেছেন, তাকে দুটো ভাগে ভাগ করব। একটা হচ্ছে আমাদের সরকারের যে শিক্ষানীতি সে সম্পর্কে, আর একটা হল সেই নীতি কার্যকর করতে গিয়ে আমরা কি পদক্ষেপ নিয়েছি, সে সম্পর্কে। মাননীয় বিরোধী সদস্য যাঁরা তাদের বক্তব্য পেশ করেছেন, আমি তাঁদের বলি যে, আমরা বামফ্রন্টের পক্ষ থেকে উচ্চ শিক্ষার ক্ষেত্রে বা শিক্ষা ক্ষেত্রে যে গ্রহণ করেছি—গোটা

*পশ্চিমবাংলার শিক্ষাকে ছড়িয়ে দেওয়ার জন্য, যুগ যুগ থেকে যারা শিক্ষার আলো থেকে* বঞ্চিত, তারা সংখ্যালঘু হোক, এমন কি সংখ্যাগুরু যারা তাদেরও মধ্যে যারা পিছিয়ে পড়া অংশ, যারা প্রতিদিন পরিশ্রম করে, আমরা সেইসব জায়গায় শিক্ষাকে ছড়িয়ে দেওয়ার আপ্রাণ চেষ্টা করছি। গত ২২ বছর ধরে আমরা যে ৯০টা কলেজ করেছি, সেগুলি কলকাতাতে বা কলকাতার আশেপাশে একটাতেও নয়, সবগুলিই হচ্ছে উত্তরবঙ্গ, মুর্শিদাবাদ, দক্ষিণ ২৪ পরগনা, মেদিনীপুর, এমনকি প্রত্যন্ত অঞ্চলে। একটাই লক্ষ্য সেটা এই যে একটা গণতান্ত্রিক রাষ্ট্রে ছেলেমেয়েদের শিক্ষা এবং উপযুক্ততা থাকলে উচ্চ শিক্ষার অধিকার। তা থেকে কোনও দেশ, কোনও সভ্য দেশ তাকে বঞ্চিত করতে পারে না। আপনারা কি আমাদের এই নীতির বিরোধিতা করেন। করেন না। আপনাদের ধন্যবাদ জানাই। সঙ্গে সঙ্গে আমরা চেষ্টা করছি শিক্ষা যাতে ব্যয়বহুল না হয়। এর জন্য আমরা আপ্রাণ চেষ্টা করছি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত কলেজগুলিতে বা বিশ্ববিদ্যালয়ে ছাত্রদের টিউশন ফি সবচেয়ে কম। কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১২ টাকা ফি দিয়ে ছাত্ররা পড়তে পারে যাদবপুরে ইঞ্জিনিয়ারিং কলেজ ১৮ টাকা ফি দিয়ে পড়তে পারে। এটা উচিত কিনা সেটা আমি পরে বলব কিন্তু এটাই বাস্তব অবস্থা। আমাদের রাজ্যে শিক্ষা কম ব্যয়বহুল এবং সহজ লভ্য। আপনারা জানেন ধনতান্ত্রিক সমাজে যার টাকা আছে, যে কোনও জিনিস কিনে নিতে পারে। যার টাকা আছে সে গাড়ি কিনতে পারে, যার টাকা আছে সে টি. ভি. কিনতে পারে। যার টাকা নেই সে কিনতে পারে না। আমরা মনে করি শিক্ষার ক্ষেত্রে এটা হতে পারে না। শিক্ষায় সকলের অধিকার। উচ্চশিক্ষার উপযুক্ততা থাকলে তার জন্যও বন্দোবস্ত করতে হবে। এই বিষয়ে কি আপনারা বিরোধিতা করেছেন? করেননি। আপনাদের ধন্যবাদ জানাই। শিক্ষা পরিচালনা গণতান্ত্রিক হওয়া উচিত। সরকারের নমিনেটেড লোক দিয়ে পছন্দমতো লোক দিয়ে শিক্ষা পরিচালিত হওয়া উচিত না। পশ্চিমবাংলায় আমরা বিশ্ববিদ্যালয়ে নির্বাচনের বন্দোবস্ত করেছি। কারা জিতেছে সেটা বড় কথা নয়। গণতন্ত্রে আজকে আমরা ক্ষমতায় এসেছি। গণতন্ত্রে কালকে আপনারাও আসতে পারেন। আমরা বিরোধীদলে বসতে পারি। গণতন্ত্রকে এইভাবে ব্যাখ্যা করবেন না। আমরা বিশ্ববিদ্যালয়ে নির্বাচনের বন্দোবস্ত করেছি। কারা ক্ষমতায় আসবেন সেটা দেখা নয়, যে কোনও দলই ক্ষমতায় বসবে যে কেউই ক্ষমতায় বসতে পারেন, গণতন্ত্রকে আমার মেনে নিতে হবে। আপনারা দেখবেন ভারতবর্ষের অন্যান্য জায়গায়, যারা একটু খবর রাখেন, তারাই জানবেন সরকারের নমিনেটেড লোক যারা, তারাই কলেজ, ইউনিভার্সিটিতে ভর্তি হয়ে থাকেন। পশ্চিমবঙ্গে তা নয়। গভর্নিং বডিতে শিক্ষক প্রতিনিধি আছেন, নন-টিচিং স্টাফ প্রতিনিধি আছেন, ছাত্র প্রতিনিধি আছেন এবং সংখ্যা গরিষ্ঠ সরকারের দুজন নমিনেটেড লোক থাকছেন। বিশ্বভারতীতে আপনাদের নমিনি নেই, কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে আপনাদের নমিনি নেই।

সব সরকারেরই নমিনি থাকে। যেহেতু বামফ্রন্ট সরকারও একটি সরকার তাঁদেরও নমিনি থাকবে। কেন্দ্রীয় সরকারের নমিনেটেড লোক থাকলে আপত্তি নেই, আপত্তি বামফ্রন্ট সরকারের নমিনেটেড লোক থাকলে আপনারা আপত্তি জানাবেন। আজকে আমি জোরের সঙ্গে দৃঢ়তার সঙ্গে বলছি, খবর নিয়ে দেখবেন অন্যান্য রাজ্যে কিভাবে ভি. সি নিযুক্ত হন। আমাদের প্রতিবেশি রাজ্যে এক রাজনৈতিক দলের প্রার্থী হিসাবে দাঁড়ালেন, উনি হারার পর, রাজ্যপাল তাঁকে সরাসরি ভাইস চ্যান্সেলর হিসেবে অ্যাপয়েন্ট করলেন। আমি উচ্চশিক্ষা মন্ত্রী আমি ভাইস চ্যান্সেলর নিযুক্ত করতে পারি না। বিশ্ববিদ্যালয়ের নির্বাচিত প্রতিনিধির সংখ্যা আপনাদের দলের লোকও হতে পারে কিন্তু সংখ্যা লঘু হলে তো কিছু করার নেই। এই বিধানসভায় আপনারা সংখ্যালঘু, আমরা সংখ্যাগুরু স্বভাবতই আমাদের যে কমিটিগুলো আছে আমাদের সংখ্যা বেশি আছে, আপনাদের সংখ্যা কম আছে।

[6-20 – 6-30 p.m.]

আবার যদি আপনারা এখানে আসেন আমাদের সংখ্যা কম থাকবে আর আপনাদের সংখ্যা বেশি থাকবে। বিশ্ববিদ্যালয়ের নির্বাচিত প্রতিনিধিরাই ভাইস-চ্যান্সেলার নিযুক্ত করেন। আপনি আপত্তি করবেন? আপনি বলবেন এটা তুলে দেব, বেশ তো তুলে দিন না। তাহলে আমরা কি করব? নমিনেশনের বন্দোবস্ত করব তো যা অন্য রাজ্যে আছে। তাহলে তো আমাদের চূড়ান্ত ক্ষমতা দিয়ে দিচ্ছেন। আপনারা যখন আলোচনা করছেন, তখন একটু ভেবে করুন। আপনারা বলছেন আমরা দলবাজি করছি, একই সঙ্গে বলছেন গভর্নিং-বডিতে আমাদের পার্টির লোক, বিশ্ববিদ্যালয়ে আমাদের পার্টির লোক। তাহলে আমরা কলেজ সার্ভিস কমিশন করব কেন? গভর্নিং বডিতে আমাদের পার্টি, বিশ্ববিদ্যালয়ে আমাদের পার্টি, সরাসরি আমরাই তো পার্টির ক্যাডার অ্যাপয়েন্ট করতে পারি। এটাইতো আমাদের পক্ষে সব থেকে সুবিধার ছিল। না, আমরা করিনি। আপনারা যেটা বলছেন, আমি যদি মেনেই নিই তাহলে আমরা কলেজ সার্ভিস কমিশন করলাম কেন? কলেজ সার্ভিস কমিশনে কারা থাকে? আবার বলছি আপনারা একটু খবর নিন, একটু দেখুন। তার কারণ যে কোন আলোচনা তথ্যের ভিত্তিতে হয়। কলেজ সার্ভিস কমিশন এবং কলেজের যে পরীক্ষা আপনারা দেখবেন তার উপর কেন্দ্রীয় সরকারে যেই থাকুন না কেন ই. জি. সি.-র নিয়ন্ত্রণ রয়েছে। আমরা এককভাবে করতে পারি না। তাদের প্রতিনিধিরা আছেন এবং অন্য রাজ্যের প্রতিনিধিরাও থাকছেন। এখানে আপনারা কলেজ সার্ভিস কমিশন আইন পাস করেছেন, স্লেট আইন পাস করেছেন। এবারে আমি অনুরোধ করব কষ্ট করে আপনারা যা পাশ করিয়েছেন সেটা একটু দেখুন। সেখানে দেখবেন পশ্চিমবঙ্গ সরকারের হাতে উচ্চ-শিক্ষা বিভাগের হাতে সব ক্ষমতা ছেড়ে দেননি এবং

সঠিক কাজই করেছেন। আমিও চাই যাতে সঠিক ভাবে নিরপেক্ষ ভাবে সব থেকে ভাল ফল যে ছেলেমেয়েরা করেছে তারা শিক্ষকতায় আসুন। এবারে আমি আপনাদের একটা দায়িত্ব দেব। আপনারা তো আমাদের দলবাজির অনেক কথাই বললেন, এবারে আমি আপনাদের একটা দায়িত্ব দেব গত কয়েক বছরে বিশ্ববিদ্যালয়ে ভাল ফল করেও আপনাদের দলের কারা কারা নির্বাচিত হননি তাদের লিস্টটা আমাকে দেবেন। আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি যারাই ভাল ফল করেছে তারাই চান্স পাচ্ছে। আমার সঙ্গে আপনাদের দলের সংগঠনের যে লোক তার সঙ্গে যোগাযোগ আছে, আমি তাদেরও বলি বলুন না—আমি মন্ত্রী হিসাবে বলছি, বামফ্রন্টের মন্ত্রী হিসাবে বলছি যদি আপনাদের কোনও যোগ্য প্রার্থীকে রাজনৈতিক কারণে নির্বাচিত না করা হয়ে থাকে, তাহলে আমাকে বলুন। আমি ব্যবস্থা নেব। আমরা উচ্চ-শিক্ষার ক্ষেত্রে কোনও রাজনীতি চাই না। আপনারা কি আমাদের এই নীতির বিরোধিতা করবেন? আপনারা করতে পারেন না। আমরা আজকে শিক্ষাকে আধুনিক করছি। আমাদের শিক্ষা ক্ষেত্রে যে ইমব্যালান্স ছিল, আপনারা য সমালোচনা করেছেন, আমি নিজেই সেই সমালোচনা করি। আমাদের রাজ্যে আমরা বিজ্ঞান, কারিগরি, মেডিক্যাল শিক্ষায় আমরা অনেক পিছিয়ে আছি। ১৯৬৪ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত এই ৩০ বছর পশ্চিমবঙ্গে একটাও ইঞ্জিনিয়ারিং কলেজ হয়নি। কারা দায়ী? আমরা সবাই দায়ী। আমরা ক্ষমতায় আসার পরও হয়নি। আমি নিজেদের সমালোচনা করছি। আমরা গত কয়েক বছরে একটা সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ এবং ৭টা বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ করেছি, আপনারা নিশ্চয়ই সমর্থন করেন। আপনারা জানেন আমি আগেও এই সভায় বলেছি এটা।

আজকে গোটা দুনিয়া বদলে যাচ্ছে, একবিংশ শতাব্দীতে যাচ্ছে। আমাদের পশ্চিমবাংলার উচ্চ-শিক্ষা ব্যবস্থাকেও ঢেলে সাজাতে হবে, আধুনিক করতে হবে। এবং তার জন্য কিছু কিছু পদক্ষেপ আমরা গ্রহণ করেছি। আপনারা বার বার এখানে একটা কথা বলেছেন, 'শিক্ষকদের মাইনে দিতে সব টাকা চলে যায়'। ঠিকই। কিন্তু আমি আপনাদের বলব, শিক্ষকরা যদি সন্তুষ্ট না থাকেন—আপনারা শিক্ষকদের পেনশন নিয়ে বলছিলেন, শিক্ষকদের দাবি পূরণের জন্য—তাদের দাবি পূরণের যদি করা না যায় তাহলে শিক্ষার উন্নতি সম্ভব নয়। দেখুন, কেন্দ্রীয় সরকার একটা পে-স্কেল ঘাষণা করলেন। কিন্তু সারা ভারতে পশ্চিমবাংলাই সর্ব প্রযম তা মেনে নিয়ে জি. ও. বার করেছে। আমাদের পরে করেছে উত্তরপ্রদেশ। আপনাদের শুনে আরও ভাল লাগবে যে, কেন্দ্রীয় সরকার সর্বপ্রথম আমাদের টাকা দিয়েছেন, ১০০ কোটি টাকা আমরা পেয়েছি। আমরা শিক্ষকদের জন্য কাজ করছি। আপনারা বিরোধিতা করবেন? আমরা উচ্চ-শিক্ষার আরও প্রসারের জন্য আপনাদের অনুমতি নিয়ে নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি করেছি। এ বছর সেখানে বিজ্ঞান চালু হচ্ছে। আর, আপনারা সঠিক ভাবেই বলেছেন সব জায়গায়

বিজ্ঞান পড়ার সুবিধা নেই। এই ব্যাপারে বিশদ জানার জন্য এবারের এনুয়ার রিপোর্ট-টা আমি আপনাদের পড়ে দেখতে অনুরোধ করছি। তাতে দেখবেন, প্রত্যেক জেলা এবং কলকাতাতেও আমরা বিজ্ঞান এবং অন্যান্য বিষয়ে পড়ার সুযোগ করে দিচ্ছি। এবারের অ্যানুয়াল রিপোর্ট-টা পড়ে দেখবেন, তাতে তথ্য দিয়েছি যে, কী ভাবে এটা ছড়িয়ে দিয়েছি। আমরা আপ্রাণ চেষ্টা করছি।

আরেকটা বিষয় সঠিকভাবেই বলেছেন, সেটা হল, সর্বভারতীয় স্তরে পশ্চিমবাংলার স্থান কোথায়? এবং শিক্ষার মানের ব্যাপারেও এখানে বলা হয়েছে। ইংরেজ আমলে পশ্চিমবাংলায় কলকারখানা তৈরি হয়েছিল এবং শিক্ষারও অগ্রগতি হয়েছিল। আমি সে বিষয়ে যাচ্ছি না। কিন্তু ভেবে দেখুন, স্বাধীনতার পর যত বিনিয়োগ হয়েছে, কোথায় হয়েছে? মহারাষ্ট্রে হয়েছে, তামিলনাড়ু, কর্ণটিক, অন্ধ্রে হয়েছে। কারণ স্বাধীনতার পর ঐ খানেই সমস্ত বিনিয়োগ হয়েছে এবং অর্থনৈতিক উন্নয়ন হয়েছে। এবং তারা অত্যন্ত দ্রুত শিক্ষা এবং উচ্চ-শিক্ষার প্রসার ঘটাতে পেরেছে। আপনারা যদি একটু কষ্ট করে পড়ে দেখেন তাহলে দেখবেন ডঃ বি. সি. রায় ফিন্যান্স কমিশনকে পশ্চিমবাংলা থেকে যে আবেদন পাঠিয়েছেন তাতে বলেছেন আমাদের এখানকে বঞ্চিত করছেন, আমাদের এখানে ইনভেস্ট করছেন না, কল-কারখানা মডার্নাইজ করছেন না। আপনারা জানেন ইকোনমিক ডেভেলপমেন্ট না হলে এডুকেশনাল ডেভেলপমেন্ট সম্ভব নয়। সেই জন্য পশ্চিমবাংলা সব ক্ষেত্রে না হলেও কিছু কিছু ক্ষেত্রে পিছিয়ে পড়ছে। কিন্তু কৃষি ও শিল্পে আমরা অত্যন্ত দ্রুত এগিয়ে চলেছি। শিক্ষার ক্ষেত্রে আমরা শক্ত এবং কার্যকর পদক্ষেপ গ্রহণ করেছি। কৃষি উৎপাদনও বাড়ছে। বর্তমানে যেসব রাজ্যকে বিনিয়োগের জন্য বাছাই করা হয়েছে—একটু দেখে নেবেন কেন্দ্রীয় সরকারের তথ্য থেকে পশ্চিমবাংলার স্থান দ্বিতীয়। আমি বলছি না, সব কিছু হয়ে গেল বা হয়ে গেছে, কিন্তু শুরু হয়েছে। এবং সেই সঙ্গে সামঞ্জস্য রেখে এই কাজগুলো করার চেষ্টা করছি।

এবারে অন্য ব্যাপারে আসছি। আপনাদের সাধুবাদ জানাচ্ছি। আপনারা বামফ্রন্ট সরকারের যে শিক্ষানীতি তাকে মূলত আক্রমণ করেননি, তার প্রয়োগের সমালোচনা করেছেন। এর কারণ হচ্ছে, আমাদের শিক্ষা-নীতিকে আক্রমণ করা যায়না।

[6-30 – 6-40 p.m.]

আমরা জনগণের স্বার্থে আমাদের এই শিক্ষা-নীতি প্রচলন করেছি। আপনারা কতকগুলো সমালোচনা করেছেন, সেটা হল যে, কলেজগুলোতে প্রিন্সিপাল নেই কেন? আমাদের ৩৩৫টা কলেজের মধ্যে ৮৫টা কলেজে প্রিন্সিপাল নেই কেন? প্রিন্সিপাল নিয়োগ করে কলেজ সার্ভিস কমিশন। অনেকগুলো পোস্ট খালি হলে তারপর তারা অ্যাডভারটাইজ

করে যে এতগুলো পোস্ট খালি আছে, তারপর প্যানেল তৈরি করে। তারপর দেখা যায় যে, এস. সি. ও. এস. টি.দের জন্য যে পোস্টগুলো আছে সেখানে আমরা ক্যানডিডেট পাই না। একটু কষ্ট করে পড়ে দেখবেন এবারের ১৯৯৮-৯৯ সলের যে অ্যানুয়াল রিপোর্ট আছে সেটা। তাতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের ভিতর এস. সি. ও এস. টি. ছাত্র-ছাত্রী কতজন আছেন? এস. টি. স্টুডেন্ট কোথাও একজন আছেন, আবার কোথাও একজনও নেই। এস. সি. স্টুডেন্ট কম। এটা আমাদের দুর্ভাগ্য যে, আমাদের দেশের এই পিছিয়ে পড়া মানুষগুলো তারা যুগ-যুগ ধরে শিক্ষা থেকে বঞ্চিত। তারা আজকে বিশ্ববিদ্যালয়ে আসতে পারে না। যদিও আমরা তাদের জন্য রিজার্ভেশনের বন্দোবস্ত করেছি, তথাপি তাঁরা সেই সুযোগ গ্রহণ করতে পারেননি। ফলে স্কুল-কলেজে বহু পোস্ট খালি থাকে—প্রিন্সিপালের পোস্ট খালি থাকে, অধ্যাপকের পোস্ট খালি থাকে। উত্তরবঙ্গ সম্পর্কে আমাদের মাননীয় সদস্য শ্রী নির্মল দাস মহাশয় বলেছেন। আমি তাঁর সঙ্গে একমত যে উত্তরবঙ্গের দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। এবং আমরা কিছুটা দৃষ্টি দিয়েছি। বিজন বাড়িতে ট্রেণিং কলেজ করেছি। এছাড়া উত্তরবঙ্গের শিলিগুড়ি, জলপাইগুড়ি, কুচবিহারে গত কয়েক বছরে ৬-৭টা কলেজ করেছি। এছাড়া শিলিগুড়িতে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ হবে। এব্যাপারে আমরা কথাবার্তা বলেছি। উত্তরবঙ্গের দিকে উচ্চ শিক্ষার প্রসারের জন্য আমরা আপ্রাণ চেষ্টা করছি। উচ্চ শিক্ষার ব্যাপারে আপনারা বারে বারে বলেছেন যে, আমাদের বাধা কোথায়? আমি বলি, প্যারিসে ইউনেসকো কনফারেন্স হয়েছিল, তাতে ভারতবর্ষে যোগ দিয়েছিল। সেখানে আমাদের এই যে ন্যাশনাল কমিশন ফর কো-অপারেটিভ উইথ ইউনেসকো, তারা ভারত সরকারের পক্ষ থেকে এই প্রতিবেদন দিয়েছেন। সেই প্রতিবেদনের প্রথম লাইনে কি ছিল? সেই প্রতিবেদনের প্রথম লাইনে ছিল—হায়ার এডুকেশন ইন ইণ্ডিয়া ইজ ইন ফিনান্সিয়াল স্ট্রেস। আপনারা পড়ে দেখবেন। বার বার বলা হয়েছে, সরকারি ডকুমেন্টে বলা হয়েছে, চতুর্থ পরিকল্পনার পর থেকে উচ্চশিক্ষার ব্যয় কেন্দ্রীয় সরকার কমাতে কমাতে এখন যে জায়গায় এনেছেন তাতে সাংঘাতিক সঙ্কট দেখা দিয়েছে। কেন্দ্রীয় সরকার উচ্চশিক্ষার জন্য ব্যয় কমিয়ে দিয়ে এখন তলানিতে এনেছেন, এখন বলছেন তোমাদের যা কিছু বড় তা প্রাইভেট কে দিয়ে দাও, ব্যবসা কর। আমরা পশ্চিমবঙ্গের শিক্ষাকে ব্যবসায়ীদের হাতে তুলে দেব না। এব্যাপারে আপনারা নিশ্চয়ই আমাকে সমর্থন করবেন। তারজন্য আমরা ব্যবস্থা করছি। আমাদের বাজেটের ব্যয় বাড়িয়ে সাধারণ ছাত্রদের উপর বোঝা না চাপিয়ে আমরা শিক্ষার অগ্রগতিকে অক্ষুন্ন রাখতে চাই। একটা গাড়িতে করে কোথাও যাওয়ার সময় যদি গাড়িতে পেট্রোল না থাকে তাহলে গাড়িটা যাবে কি করে? পেট্রোল ছাড়া গাড়ি যেতে পারে না। তেমনি কেন্দ্রীয় সরকার উচ্চশিক্ষার জন্য ব্যয় কমিয়ে দেওয়ার ফলে এই সঙ্কট দেখা দিয়েছে। আমরা এই সঙ্কটের মধ্যে আমাদের বাজেটের টাকা বাড়িয়ে

ছাত্রদের উপর কম বোঝা চাপিয়ে পশ্চিমবঙ্গের অগ্রগতি বজায় রাখতে চাই। আপনারা সহযোগিতা না করলে এটা হবে না। যে সমস্ত বিষয়ে বিরোধিতা করার দরকার সেখানে বিরোধিতা করবেন, যেখানে সমালোচনা করার দরকার সেখানে সমালোচনা করবেন। কিন্তু পশ্চিমবঙ্গের শিক্ষাকে ব্যক্তি মালিকানায় মুনাফাবাজদের হাতে তুলে দেব না। সমাজের বিভিন্ন স্তর থেকে সম্পদ সংগ্রহ করে আমরা পশ্চিমবঙ্গকে সামনের সারিতে রাখব। আপনাদের কাছে আবেদন জানাই, আপনারা আরও কতকগুলো প্রশ্ন তুলেছেন, আমি তার জবাব এখন দেব না। আপনারা বললেন, 'প্রো-ভাইস চ্যান্সেলর আপনাদের দলের লোককে করলেন।' আমি আপনাদের বলতে পারি ওটা নিয়ে অনেক আলোচনা হয়েছে, আমিও তাতে অংশ গ্রহণ করেছি। আমরা একজন মহিলাকে করতে চেয়েছিলাম। এর আগেও একজন মহিলা ছিলেন—তিন জনের মধ্যে একজন মহিলা। সুতরাং যাঁরা মেল তাঁদের বাদ দেওয়া হয়েছিল এবং তারপর আমাদের সামনে যাঁরা ছিলেন তাঁদের মধ্যে একজন, তিনি আমাদের দলের হয়ে দক্ষিণ কলকাতায় নির্বাচনে দাঁড়িয়েছিলেন। আমরা তাঁকে নিতে পারিনি। আর একজনের বয়স অত্যন্ত বেশি। আর একজনই বাকি ছিলেন, আর কেউ ছিলেননা। এর বেশি আমি কিছু বলতে চাই না। তবে একটা কথা আমি সমস্ত দায়িত্ব নিয়েই বলছি যে, যিনি প্রো-ভাইস চ্যান্সেলর হয়েছেন তিনি আমাদের দলের কেউ নন।

(কংগ্রেস বেঞ্চ থেকে একটি ধ্বনি ঃ উনি জ্যোতিবাবুর পছন্দের লোক।)

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** উনি যদি জ্যোতিবাবুর জীবনী নাও লিখতেন তাহলেও আমরা যে সিদ্ধান্ত করেছিলাম—একজন মহিলাকে প্রো-ভাইস চ্যান্সেলর করব, তাতে উনিই হতেন। এই নিয়ে অনেক বিতর্ক হয়েছে, আম আর নতুন করে এই বিতর্কে যেতে চাই না। আপনারা এটা তুললেন বলেই সরকার পক্ষের বক্তব্য আমাকে রাখতে হচ্ছে। আমাদের এই বক্তব্য আপনারা গ্রহণ করবেন, কি করবেন না, সেটা আপনাদের ব্যাপার। আমি আপনাদের গ্রহণ করতে বলছি না।

(এই সময় বিরোধী পক্ষের সদস্যরা চিৎকার চেঁচামেচি করতে থাকেন।)

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য, আম আপনাকে গ্রহণ করতে বলছি না। আমি আবার বলছি, আপনাদের সমালোচনা করার অধিকার আছে। কিন্তু সমালোচনা করার আগে আমাদের বক্তব্যটা শুনুন এবং তারপর সমালোচনা করুন। আমি সমালোচনায় বাধা দিচ্ছি না। যার, আমি অনেক সময় নিয়ে নিয়েছি। আমি মানীয় সদস্যদের, যাঁরা এই বিতর্কে অংশ গ্রহণ করেছেন এবং যাঁরা এখানে উপস্থিত থেকে আমাদের সাহায্য করেছেন তাঁদের প্রত্যেককেই আমি অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি। এবং আশা

করছি পশ্চিম বাংলার শিক্ষা ক্ষেত্রে আপনাদের যে সহযোগিতা নিয়ে আমরা এগিয়ে চলেছি তা আপনারা অব্যাহত রাখবেন। এই কয়েকটি কথা বলে, আপনাদের সকলকে আর একবার ধন্যবাদ জানিয়ে, ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-40 – 6-46 p.m.]

**Demand No. 30**

**Mr. Deputy Speaker :** The Motion except Nos. 6 to 9 of Shri Abdul Mannan; 43-44 of Shri Saugata Roy; 61, 64, 68, 71 and 87 of Shri Sasanka Sekhor Biswas; 131 of Shri Kamal Mukherjee; 142 of Shri Sujoy De and 144 and 145 of Shri Md. Sohrab were then put and lost.

The Motion except Nos. 6 to 9 of Shri Abdul Mannan; 43-44 of Shri Saugata Roy; 61, 64, 68, 71 and 87 of Shri Sasanka Sekhor Biswas; 131 of Shri Kamal Mukherjee; 142 of Shri Sujoy De and 144 and 145 of Shri Md. Sohrab were then put and a division taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Sujan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Choudhury, Shri Bansha Gopal

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Nirmal

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Gayen, Shri Nripen

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Pankaj

Giri, Shri Ashoke

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Kabi, Shri Pelab

Kar, Shrimati Anju

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakshri Ram

Kundu, Shri Ranjit

Let, Shri Bishnu

Mahata, Shri Satya Ranjan

Mahata, Shri Abinash

Majhi, Shri Nanda Dulal

Mal, Shri Nirmal

Mandal, Shri Ramchandra

Mehta, Shri Nishikanta

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindranath

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Shri Srikumar

Munda, Shri Chaitan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Oraon, Shri Jagannath

Pan, Sri Bhakta Ram

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Sen, Shri Dhirendra Nath

Sen, Dr. Sankar Kumar

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sk. Khabiruddin Ahmed, Shri

Shaw, Shri Prabin Kumar

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Tirkey, Shri Monahar

Zamadar, Shri Badal

AYES

Abdul Mannan, Shri

Abu Sufian Sarkar, Shri

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Das, Shri Sanjib Kumar

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Humayun Reza, Shri

Khanra, Shri Ajit

Manjhi, Shri Ramjanam

Sultan, Ahmed, Shri

**ABSTS**

Sarkar, Shri Deba Prasad

Chetri, Sri Nar Bahadub

The Ayes being 13, and the Noes 61, the motions were lost.

The motion moved by Dr. Asim Kumar Dasgupta on 26th March, 1999 that a sum of Rs. 4914,42,04,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1621,75,88,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 45**

**Mr. Deputy Speaker** : There is no cut motion to Demand No. 45.

The Motion moved by Dr. Asim Kumar Dasgupta on 26th March 1999 that a sum of Rs. 23,02,00,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat-Social Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 7,59,66,000 Already voted on account.)

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.46 p.m. till 11 a.m. on Friday, the 18th June, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 18th June, 1999 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 08 Ministers, 04 Ministers of State and 97 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions
### (To which Oral Answers were given)

### Build Expressway Calcutta to Siliguri

***283.** (Admitted Question No. *102) **Shri Saugata Roy : Will** the Minister-in-charge of the P.W.D. (Roads) Department be pleased to state—

(a) whether the Government plans to build expressways from (i) Calcutta to Siliguri and (ii) Calcutta to Haldia;

(b) if so, the likely cost involved; and

(c) the progress made in this regard so far?

**Shri Kshiti Goswami :**

(a) Both the projects are under planning at preliminary stage.

(b) Now it is not possible to indicate the cost involvement

(c) Does not arise.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কলকাতা থেকে শিলিগুড়ি, কলকাতা

থেকে হলদিয়া এক্সপ্রেস ওয়ে, এটা নিয়ে আমাদের অর্থমন্ত্রী তার বাজেট বিবৃতিতে বলেছেন যে রাজ্যের শিল্প পরিকাঠামো গড়ার জন্য এটা তার পরিকল্পনায় আছে এবং শিল্প মন্ত্রীও তার বাজেট বিবৃতিতে বলেছেন। অথচ পূর্তমন্ত্রী বলছেন যে, এই রকম কোনও পরিকল্পনা নেই। আমি পূর্ত মন্ত্রীর কাছে জানতে চাই যে, রাজ্য সরকারের অন্য কোনও দপ্তর থেকে কলকাতা থেকে শিলিগুড়ি, কলকাতা থেকে হলদিয়া এক্সপ্রেস ওয়ে গড়ার কোনও প্রস্তাব আপনার কাছে এসেছে কিনা, শিল্প দপ্তরে, অর্থ দপ্তরে এগুলি নিয়ে কোনও বিবেচনা হয়েছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি যে, অন্য কোনও দপ্তর থেকে আমার দপ্তরের কাছে এই ধরনের কোনও প্রস্তাব আসেনি। তবে আমাদের আর্বান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের মিনিস্টার-ইন-চার্জ, অশোক ভট্টাচার্য, তিনি শিলিগুড়ির বিধায়ক, তিনি এবং আমি ওখানে তিস্তা মেইন ক্যানেল উদ্বোধনের সময়ে আমরা একসঙ্গে ছিলাম। তখন আমরা আলোচনা করেছিলাম যে তিস্তা মেইন ক্যানেলের যে এমব্যাঙ্কমেন্ট, যেটা ওদলাবাড়ি ব্যারেজের কাছ থেকে শুরু হয়েছে এবং এটা উঠেছে রায়গঞ্জের নাগর সেতুর কাছে, সেটা নিয়ে আমরা ভাবনা-চিন্তা করেছিলাম যে এই ১৬৫ কিলো মিটার, যেহেতু এটা এমব্যাঙ্কমেন্ট ধরে হবে, অতএব এখানে গভর্নমেন্টের কোনও জমি নিতে হচ্ছে না, এখানে এই যে প্রস্তাবিত কলকাতা শিলিগুড়ি এক্সপ্রেস ওয়ে এটা ১৬৫ কিলোমিটার নির্বিঘ্নে চলে যেতে পারে। এই প্রস্তাব আমরা দু'জনে সরকারের কাছে দিয়েছিলাম। আমার দপ্তরের পক্ষ থেকে এই প্রস্তাবকে কার্যকর করার উদ্দেশ্যে একটা রাফ এস্টিমেট করা হয়েছিল, একটা প্রিলিমিনারী সার্ভেও করা হয়েছিল এবং আমরা সেই সার্ভে করে সম্ভাব্য কি কি ইনভলভমেন্ট হতে পারে সেই বিষয়গুলি ক্ষতিয়ে দেখে একটা রিপোর্ট তৈরি করেছিলাম এবং তারপরে পরবর্তী অ্যালাইনমেন্ট কি হবে এটা নিয়েও আলোচনা হয়েছিল। আমরা বলেছিলাম যে নাগরে যে পয়েন্টে এসে এমব্যাঙ্কমেন্ট মিট করেছে, তারপরেও ৩০ কিলো মিটার ৩০ কিলো মিটার জায়গা অধিগ্রহণ করলে [illegible] মহানন্দা এমব্যাঙ্কমেন্ট-এর কাছে পৌঁছাতে পারি। সেখান থেকে একটি রাস্তা সেই রাস্তা ধরে কালিয়াচক পর্যন্ত চলে যেতে পারি। এবং কালিয়াচক থেকে ফরাক্কার কাছে বিকল্প একটি সেতু হতে পারে, অথবা ফরাক্কা ব্যারেজে ক্যান্টিলিভার সিস্টেম করে সেখান দিয়ে রাস্তা বের করে নিয়ে এসে এপারে এন. এইচ. ৩৪-এর কাছাকাছি এসে মৌরগ্রামের কাছে একটি রাস্তা যেটা মুর্শিদাবাদ জেলার নবগ্রাম থানার মধ্যে দিয়ে গেছে, এবং গিয়ে কান্দির কাছে কুলি বলে একটি জায়গায় মিট করেছে, আমরা সে পর্যন্ত রাস্তাটাকে টেনে আনতে পারি যে রাস্তা রয়েছে তাকে চওড়া করে। ওখানে জমি অধিগ্রহণ করার প্রশ্নটা অনেক কম। এবং কুলির কাছে মিট করেছে বাদসাহী সড়ক বলে একটি রাস্তা যেটি মুর্শিদাবাদ জেলার বরোয়ার মধ্যে দিয়ে এসে কাঁদি হয়ে কুলির মোড়ে

এসেছে। ওদিকে বীরভূমের নানুরের মধ্যে দিয়ে সেটি পার হয়ে বর্ধমানের মঙ্গলকোটে মিট করেছে কাটোয়া-বর্ধমান রাস্তার সঙ্গে। সুতরাং এভাবে একটি প্রস্তাব হতে পারে ওখানেও জমি অধিগ্রহণের প্রশ্নটা অত্যন্ত কম, কারণ এখন অ্যালাইনমেন্ট বেশিরভাগ ক্ষেত্রে রয়েছে। এবং বিশেষ করে তিনটি ব্রিজ—রেজাউল করীম সেতু, ননী ভট্টাচার্য সেতু এবং আর একটা সেতু লোচন দাস সেতু যেটা অজয়ের উপর মাত্র কিছুদিন আগে আমরা উদ্বোধন করেছি, যেটা মঙ্গলকোটের সঙ্গে যুক্ত করেছে নানুরকে, সেই সেতু নির্মিত হয়ে গেছে। কাটোয়া পার হয়ে এসে আর একটি সরু রাস্তা, তার অ্যালাইনমেন্ট ধরে আমরা পালশিটের কাছে অর্থাৎ শক্তিগড়ের কাছে এসে আমরা রাস্তাটাকে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের সঙ্গে মিলিয়ে দিতে পারি। এবং দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের সঙ্গে মিলিয়ে দিলেই দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে এসে যেখানে এন. এইচ. ৬ অর্থাৎ বোম্বে রোড এবং দিল্লি রোড যেখানে একসঙ্গে মিলিত হয়েছে সেই পর্যন্ত চলে আসতে পারি। আবার এন. এইচ. ৬কে নিয়ে একটা ফোর লেনিং-এর প্রস্তাব রয়েছে। এন. এইচ. ৬কে ফোর লেনিং করে কোলাঘাট পার হয়ে গিয়ে যেটা হলদিয়ার দিকে যাচ্ছে—এন. এইচ. ৪১, তাকেও ফোর লেনিং করে হলদিয়া পর্যন্ত পৌঁছে দিতে পারি। ঐ জেলাগুলির মধ্যে দিয়ে সম্ভাব্য একটা প্রস্তাব আমরা সরকারের কাছে দিয়েছি। এখন সেটা নিয়ে বিভিন্ন স্তরে বিভিন্নভাবে আলাপ-আলোচনা হচ্ছে, কিন্তু সরকার থেকে সিদ্ধান্ত নিয়ে বলে দেওয়া হয়নি যে, পূর্ত দপ্তরকে ঐ কাজটি করতে হবে। এই আলোচনা অনেক দূর এগোয়। আমাদের কাছে যেটা খবর, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের আর্থিক সাহায্য নিয়ে আমরা পানাগড়-মৌরগ্রাম এক্সপ্রেস ওয়ের কাজ শেষ করেছি। আগামী ২৩শে জুন তার উদ্বোধন হবে। এশিয়ার ডেভেলপমেন্ট ব্যাঙ্কের এই কাজটি শেষ হবার পরে ঐ প্রজেক্টের ব্যাপারে তারা ইন্টারেস্টেড হয়ে পড়েন এবং ব্যাপারটা নিয়ে তারা খোঁজ খবর নেন। এখানকার কান্ট্রি ইনচার্জ আমাদের সঙ্গে এই নিয়ে কথাবার্তা বলেন এবং এটা সার্ভে করার জন্য ইন্টারেস্টেড হয়ে পড়েন। পরে আমার কাছে খবর যে, ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া বলে যে সংস্থাটি হয়েছে তারা এবং এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক দুজনে মিলে ২.৫ কোটি প্লাস ২.৫ কোটি, মোট ৫ কোটি টাকা দিয়ে প্রিলিমিনারী সার্ভে করার জন্য তারা ব্যবস্থা গ্রহণ করেছেন। তারা এক্ষেত্রে কনসালটেন্ট অ্যাপয়েন্ট করবেন বলে তারা -ব্যাপারে ভারত সরকারের সঙ্গে কথাবার্তা চালাচ্ছেন। এই ধরনের খবর আমাদের কাছে আছে। সেই সার্ভে শুরু হয়ে গেছে। বিষয়টা কতদূর গড়াবে, কত টাকা দরকার, প্রকৃতপক্ষে জমি কতটা লাগবে সেটা সার্ভে হয়ে গেলে আমাদের সামনে আসবে। তবে আমাদের কাছে খবর হল, ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া এবং এ. ডি. বি., তারা যৌথভাবে এই প্রজেক্ট সম্পর্কে ইন্টারেস্টেড। তাঁরা কনসালটেন্ট নিয়োগ করলে পর সেটা আদৌ হবে কি হবে না তার উত্তর দেওয়া যাবে। যেহেতু এর দায়িত্ব

*আমাদের দেওয়া হয়নি, তারজন্য পি. ডব্লু. ডি.-র পক্ষ থেকে সম্পূর্ণ তথ্য দেওয়াটা খুবই কঠিন।* কিন্তু যতটা খবর রাখি সেটা আপনাদের জানালাম।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয়ের বক্তব্য শুনে মনে হল উনি ওনার স্বপ্নের কথা বললেন, কল্পনার কথা বলছেন, নাকি নিজের দপ্তরের উত্তর দিচ্ছেন সেটা বলতে পারবেন না। ওনার সঙ্গে অশোক ভট্টাচার্যের একটা সেতু উদ্বোধন করার সময় কথা হয়েছিল ভাষা ভাষা। রাস্তাটা কি ভাবে তিস্তা ক্যানাল, মহানন্দা ক্যানাল ফারাক্কা ব্রিজ পার হয়ে তিনটি সেতু পার হয়ে আসছে তার একটা কল্পনাময় ছবি তুলে ধরলেন যে ভুগোলটা সকলেই জানে। তারপর বললেন এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক সার্ভে করার জন্য সাড়ে দু কোটি টাকা দিয়েছে। তার রেজাল্ট কি তিনি জানেন না। অথচ গত ৬ বছর পরে বামফ্রন্ট সরকার কলকাতা শিলিগুড়ি এক্সপ্রেসওয়ের কথা বলছেন। সোমনাথ চ্যাটার্জি ডব্লু. বি. আই. ডি. সি-র যখন চেয়ারম্যান হয়েছেন তখন থেকে বড় ইনফ্রাস্ট্রাকচার হিসাবে এই প্রোজেক্টের কথা বলা হচ্ছে। তার পাশাপাশি হলদিয়া এক্সপ্রেসওয়ে হবে রূপনারায়ণ ব্রিজের উপর দিয়ে হবে, এই কথাও দীর্ঘ দিন ধরে চলছে। আশ্চর্য্য লাগলো, এখনও পর্যন্ত পূর্ত্ত দপ্তরের কাছে যা তথ্য আছে তা একদম ধোঁয়াসার মতো, পরিষ্কার নয়। এর পরেও সিদ্ধান্ত হলে তৈরি হতে আরও ১০-১২ বছর লেগে যাবে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাই, এখনও পর্যন্ত এই দপ্তরের নিজস্ব করা কোনও রকম সার্ভে আছে কি না? হলদিয়া শিলিগুড়ির ব্যাপারে সেই সার্ভে অনুযায়ী জমি অধিগ্রহণের জন্য কত টাকা খরচ হবে তার এসটিমেটস এখনও পর্যন্ত করতে পেরেছেন কি না? তারপর কন্সট্রাকশনের ব্যাপারে কতখানি ভবিষ্যতের গর্ভে রয়েছে সেটা কেন জানে না। মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতায় বলেছেন হতে চলেছে। এটা একটা ইমপর্টেন্ট ইনফ্রাস্ট্রাকচার, এই ব্যাপারে পূর্ত্ত দপ্তরের কিছু জানা নেই। যাই হোক এই সব নিয়ে যখন আলোচনা হচ্ছে, পূর্ত দপ্তর এই ব্যাপারে সার্ভে করেছে কিনা, এসটিমেটস করেছে কিনা বোথ অফ দি কষ্ট অ্যাণ্ড দি ল্যাণ্ড অ্যাকুইজিশন সেটা জানতে চাই।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই তিস্তা ক্যানাল যেটা ওতলাবাড়ি থেকে নাগর ব্রিজ পর্যন্ত, এটা নিয়ে আমাদের দপ্তরের সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ারকে নিয়ে একটা প্রিলিমিনারি সার্ভে করেছে আমার দপ্তর। ১৬৫ কি. মি. রাস্তা তৈরি করা হয়েছে, আর্থওয়ার্কের কাজ হয়েছে। সরকারের জমি, ইরিগেশন ডিপার্টমেন্টের জমি, পেতে কোন অসুবিধা নেই। ওনাদের সঙ্গে আমরা কথা বলেছি, ওনারা এগ্রি করেছেন। তাতে ওনাদের এমব্যাঙ্কমেন্ট রক্ষণাবেক্ষণের সুবিধা হবে। এই রাস্তার উপর দিয়ে গাড়ি গেলে খানিকটা অসুবিধা হতে পারে, ক্যানাল ইত্যাদি পরিচর্যা নিশ্চয়ই থাকতে পারে, কিন্তু তাতে ইরিগেশন ডিপার্টমেন্ট

আপত্তি করেননি। ১৬৫ কি. মি আর্থওয়ার্ক হয়ে গেছে, আর কিছু পোরশন বাকি আছে সেটা করতে হবে। আর্থওয়ার্ক বাদ দিয়ে, ল্যাণ্ডের দাম বাদ দিয়ে রাস্তা তৈরি করতে গড়ে কি হিসাব হতে পারে সেটা করেছিলাম। সেটা একটা রাফ এসটিমেটস। তাতে যেটা এসেছিল, আমাদের কাছে যা খবর আছে তা হল ২০০ কোটি টাকার কিছু বেশি। এই রাফ এসটিমেটস সেই সময় হয়েছিল। এখন হলে কিছুটা বাড়বে, কারণ দিনের পর দিন কস্ট প্রাইস বাড়ছে। এটা আমরা তখন করে ফেলেছিলাম। কিন্তু এতগুলো টাকার ইনভলভমেন্টের প্রশ্ন এতে আছে। তারপর আমরা স্টেট গভর্নমেন্ট থেকে এতবড় প্রোজেক্ট আগে করিনি। স্বভাবতই প্রস্তাবটি আমরা যথাস্থানে পৌঁছে দিই। যথাস্থানে বলতে মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী, তাঁদের কাছে পৌঁছে দিই। আমরা এই রকম এস্টিমেট করেছি যে, ১৬৫ কি.মি.তে কোনও প্রবলেম নেই। তারপরে কিছুটা ল্যান্ড অ্যাকুইজিশনের প্রবলেম হবে। ফারাক্কাতে নতুন করে একটা ব্রিজ হবে, না ক্যান্টি লিভার ব্রিজ করে করতে হবে, সেটাও দেখতে হবে। এন.এইচ.-৩৪ মৌরীগ্রাম পর্যন্ত এসে যাবে। সেখানে সমস্যা নেই। মৌরীগ্রাম থেকে নবগ্রামে যাওয়ার একটা রাস্তা আছে, সেখান দিয়ে আমরা কুলি মোড় পর্যন্ত চলে যেতে পারব। ল্যান্ডের খুব একটা প্রবলেম হবে না। ল্যান্ডের জন্য যে অর্থ বরাদ্দ করতে হবে সেটা করা হবে। এক্সপ্রেস ওয়ের ব্যাপারে সেইভাবে গভর্নমেন্টের কাছে এই আইডিয়াটা প্লেস করেছি। আমরা ১৬৫ কি.মি.-এর মতো একটা প্রিলিমিনারী সার্ভে করে রেখেছি। তার একটা রিপোর্টও আছে। কলকাতা হলদিয়ার ব্যাপারে বলি। গঙ্গার ওপাশ দিয়ে সরাসরি একটা রাস্তার জন্য বোম্বের একটি সংস্থা, 'লোক গ্রুপ' এসেছিল। তারা একটা 'মৌ' সাইন করেছিল। তাদের বক্তব্য ছিল, গঙ্গার ওপার থেকে হলদিয়া পর্যন্ত নিয়ে যাবে। আর রিয়েল এস্টেট করার জন্য গঙ্গার ওপারে কিছু জায়গা তারা বেছে নেবে। আমাদের বলেছিল, আমরা এটা সার্ভে করতে চাই, আমাদের একটা পার্মিশন দেওয়া হোক। আমরা 'মৌ' করেছিলাম। তারা সার্ভে করেছিল। ওদের মহারাষ্ট্রে হাউজিং প্রোগ্রাম চলছিল। ওখানে ওদের নিজেদের সমস্যা দেখা দেয়। তারপর ওরা বলল যে, আমরা নিতে পারব না। সেই সময়ে যে সার্ভে হয়েছিল—ধুলাগড়িয়ার কাছে যে রাস্তা আছে আন্দুল পর্যন্ত এখন যাওয়া যায়—একটা রাস্তা টেনেছিল। রূপনারায়ণের কাছে একটা তিন কি.মি. ব্রিজ করতে হবে। এটা করে এন.এইচ.-৪১ পর্যন্ত, কোলাঘাট থেকে গাদিয়াড়ার কাছে যেটা যাচ্ছে, এটা করতে হবে। এরজন্য টোটাল জমি অধিগ্রহণ করতে হবে। এছাড়া দামোদরে দুটি ব্রিজ করতে হবে। রূপনারায়ণের ব্রিজটি একটি বড় ব্রিজ হবে। কাজেই এখানে টাকা পয়সার ব্যাপারটা খুব বেশি। প্রাইভেট কনসার্ন ওরা এটি 'বিওটি' স্কীমে করবে, এইজন্য তারা এসেছিল। পরবর্তীকালে পিছিয়ে গেলেন। আমরা কি.মি.-এর হিসাব করে দেখলাম, কোলাঘাট হয়ে গেলে যে ডিস্ট্যান্স আর ওরা যেটা করতে চান, তার পার্থক্য ১৪-১৫ কি.মি. হয়। এই

সামান্য পার্থক্যের জন্য আমরা নতুন একটি রাস্তা করব? তারজন্য বিরাট অর্থ ব্যয় হবে। আমরা এত টাকা এরজন্য ব্যয় করতে যাব কেন, যেখানে ১৪-১৫ কি.মি. মাত্র সাশ্রয় পাচ্ছে? তারপর মিনিস্ট্রি অফ সার্ফেস ট্রান্সপোর্ট বোম্বে রোড থেকে কোলাঘাট, খড়গপুর পর্যন্ত নিয়ে গেলে এবং তারপর এন.এইচ-৩৪ ফোর লেনিং হয়ে গেলে স্পিড বাড়বে এবং ট্রাফিক দ্রুত যেতে পারবে। তাতে ১৪-১৫ কি.মি.-এর যে ডিস্ট্যান্স হয়, সেই সময়টা আমরা বাঁচাতে পারব। ঐ ভাবে নতুন রাস্তা হলে ভাল হয়, যোগাযোগের একটা ভাল ব্যবস্থা হয়। সেজন্য এই প্রস্তাবটি এই দপ্তর ফেলে দেয়নি। তাছাড়া, এর আগে হলদিয়ার যিনি বিধায়ক ছিলেন, বর্তমানে সাংসদ, লক্ষ্মণচন্দ্র শেঠ তিনি হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটির কাছে বলবার চেষ্টা করেছিলেন যে, হ্যাঁ, ১৪-১৫ কি.মি. রাস্তাটাকে কম বলে ভাবছেন কেন? এই নতুন রাস্তা আমরা যদি পাই, যেটি গঙ্গার সমান্তরালে হবে, তাহলে বিস্তীর্ণ এলাকার ডেভেলপমেন্ট হবে এবং হলদিয়া পর্যন্ত যাতায়াতের ক্ষেত্রে সুবিধা হবে। কাজেই এটি আমরা চাইছি যে এটি প্লেস করা হোক। হলদিয়া-কলকাতার এই বিকল্প রাস্তার প্রচেষ্টা যেন আমরা না ছাড়ি। সুতরাং প্রস্তাবটি সেইভাবে আছে। তবে এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্ত হয়নি যে কি ভাবে হবে। আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, ভূতল পরিবহন দপ্তরের ফোর লেন করার যে প্রস্তাব, সেই অনুসারে ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া আমাদের কাছে চিঠি দিয়ে বলেছেন, বোম্বে হাইওয়ে, এন.এইচ-২ ফোর লেন হবে, তোমরা আমাদের হাতে এটা ছেড়ে দাও। যেটি [illegible] রোড পর্যন্ত হচ্ছে, ফোর লেনিং-এর জন্য আমরা পানাগড় থেকে শক্তিগড় পর্যন্ত দিয়ে দেব। আমরা ইতিমধ্যে পানাগড় পর্যন্ত চলে এসছি। বোম্বে রোডটি ওরা নেবেন আমাদের জানিয়েছেন। আরেকটা হচ্ছে নর্থ ইস্ট যোগ করে এন.এইচ-৩১ যেটা শিলিগুড়ি পর্যন্ত চলে গেছে, সেটা কলকাতার থেকে শিলিগুড়ি এবং পূর্ণিয়া পর্যন্ত চলে গেছে। এটা ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়ার কাছে তুলে দিতে বলেছি। তার প্রোগ্রামও চলছে। সুতরাং ন্যাশনাল হাইওয়ে ৩১ ফোর লাইন করে আপাতত সমস্যার মোকাবিলা করার চেষ্টা করা হচ্ছে। নতুন রাস্তা তৈরি করার প্রস্তাব যে আমরা একেবারে সরিয়ে রেখে দিয়েছি তা নয়, এরও প্রচেষ্টা চালিয়ে যাব এবং জনসাধারণের যে ধরনের দাবি চেষ্টা করা হচ্ছে তাকে বাস্তবায়িত করার। এই ব্যাপারে কাজটা কতটা এগিয়েছে সেটা ক্যাটাগরিক্যালি তথ্য দিয়ে এখুনি বলতে পারব না যে, আমরা এতটা এগিয়েছি এবং এতটা করা সম্ভব হয়েছে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীর উত্তর থেকে ধোঁয়াশা একটু কাটল। আলোচনা পর্ব হয়ে গেছে কিন্তু কাজ এখনও এগনো যায়নি, তবে ডিপার্টমেন্টের মধ্যে একটা

বেসিক কাজ হয়েছে। আমার এই ব্যাপারে স্পেসিফিক প্রশ্ন হচ্ছে যে, এর আগেই দূর্গাপুর এক্সপ্রেস ওয়ে, পানাগড়-মৌরীগ্রাম নতুন রাস্তা হল এবং সেই অভিজ্ঞতার থেকেই জিজ্ঞাসা করতে চাই ওনাকে যে, যদি এর ক্ষেত্রে ফিনান্সিয়াল স্যাংশন এবং অন্যান্য স্যাংশন হয়ে যায় তাহলে ক্যালকাটা-শিলিগুড়ি রাস্তাটি করতে কতদিন সময় লাগবে এবং কলকাতা হলদিয়া রাস্তাটি করতে কতদিন সময় লাগবে অ্যাপ্রোক্সিমেটলি জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এইসব কাজ করতে গেলে অনেক বাধা বিপত্তি এসে উপস্থিত হয় কিন্তু তাও আমরা একটা টাইম পিরিয়ডের মধ্যে কাজ করার চেষ্টা করি। যেমন মৌরীগ্রাম-পানাগড় রাস্তাটি করতে ৫ বছর সময় চেয়েছিলাম। সেই হিসাবে ১৯৯৮ সালের ডিসেম্বরের মধ্যে শেষ করার কথা ছিল। কিন্তু কিছু বাধা এসে যাওয়ায় ওঁনারা এসে দেখে গেছেন এবং রাস্তা দেখে অ্যাপ্রিশিয়েট করে গেছেন এবং তারাই এক বছর সময় বাড়িয়েছেন। আমরা বলেছিলাম অতটা সময় লাগবে না, ৩-৪ মাসের মধ্যেই হয়ে যাবে। আমরা সেই টাইম পিরিয়ডের মধ্যেই করেছি এবং খুব দ্রুততার সঙ্গে কাজটা করেছি। জুন মাসের মধ্যেই আমাদের কাজ শেষ হয়েছে। এতে ৫ বছর ৩ মাসের মতো সময় লেগেছে ওই ১৫০ কি.মি. রাস্তা তৈরি করতে এবং সেই হিসাবে বলে দিতে পারি যে, ১৬৫ কি.মি. রাস্তা তৈরি করতে ৫ বছরের টারগেট রেখে করা যেতে পারে। সেখানে জমির প্রশ্ন রয়েছে, সেগুলো ক্লিয়ার হতে অনেক সময় লাগবে। সেখানে সমস্ত জায়গার ক্লিয়ার উত্তর পাওয়া গেলে একই সঙ্গে কাজ আমাদের আরম্ভ করা যাবে। আলাদা আলাদা এজেন্সিকে লাগিয়ে দিয়ে ৫ বছরের মধ্যেই কাজটা করা সম্ভব হবে। সুতরাং পাঁচ বছর সময় সীমা সামনে রেখে বিভিন্ন এজেন্সির মধ্যে এটাকে ভাগ করে দেওয়া যাবে যদি কোনও বাধা বিপত্তি না হয় এবং তাহলেই ওই নির্দিষ্ট সময় সীমার মধ্যে করা সম্ভব হবে যেমন আমরা দূর্গাপুর এক্সপ্রেস ওয়ে এবং পানাগড়-মৌরীগ্রাম এক্সপ্রেস ওয়ে এব জি.টি. রোডের ফোল্ডিং নির্দিষ্ট সময় সীমার মধ্যে করতে সম্ভব হয়েছি। এক্ষেত্রেও সব বাধা বিপত্তি অতিক্রম করতে পারলে নির্দিষ্ট সময় সীমার মধ্যে শেষ করতে পারব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, কলকাতা-[illegible]ড়ি এই রাস্তাটি বহু আলোচিত এবং বিধানসভায় বিশেষ করে প্রাক্তন সদস্য অমল রায় মহাশয় বহু বার প্রশ্ন করেছেন এবং বিধানসভায় তার উত্তরও সদার্থক এবং আশাব্যঞ্জক ছিল। আর আপনার প্রচেষ্টাতে প্রাথমিক ধাপ অতিক্রম করেছে এবং আশাব্যঞ্জক। সৌগত বাবু যে ধোঁয়াশা বলেছেন সেটা ঠিক নয়, ধোঁয়া বাদ দিয়ে আশাব্যঞ্জক কথাবার্তা চলছে। আপনি যেটা বলেছেন যে, যথাস্থানে কথাবার্তা বলতে হবে অর্থাৎ অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে বসে বিষয়টির প্রাথমিক প্রস্তুতি গড়ে তুলতে হবে।

আমার প্রশ্ন তাঁদের সঙ্গে দেখা করে তরান্বিত করার বিষয়টি কোন পর্যায়ে আছে জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** বিষয়টি আলোচনার স্তরে আছে। আমি এবং অশোক ভট্টাচার্য দুইজনে যৌথভাবে গিয়ে এই প্রস্তাবটি নিয়ে আলোচনা করি এবং বলি এটা সম্ভব। কলকাতা শিলিগুড়ি এক্সপ্রেসওয়ে যেটা বলা হচ্ছে, এটা বাস্তবে করা সম্ভব। জমি অধিগ্রহণ নিয়ে নানা প্রশ্ন উঠেছে, এমনিতেই আমাদের জমি কম, তাতে আবার এত জমি নিয়ে রাস্তা করে দেব, নানা মহল থেকে কথা উঠেছিল। আমরা এই ব্যাপারে আইডিয়া দেওয়ার পরে পরিপূর্ণভাবে জানাই যে ক্ষতির কথা বলা হচ্ছে এতটা ক্ষতি এখানে নেই। এটা সাধারণভাবে পাবলিক ওপিনিয়ন হতে পারে যে পশ্চিমবাংলায় চাষবাস এর জমি কম, সেখানে এত জমি নিয়ে রাস্তা হবে, এটা কোনও ব্যাপার নয়, জমি রয়েছে, রাস্তা রয়েছে, সেটাকে ডেভেলপ করে ফেললেই হবে। মাঝে অল্প কিছু জমির ব্যাপার আছে। এইগুলি নিয়ে আমরা আলোচনা করি এবং তাদের বলি। ডব্লিউ.বি.আই.ডি.সি.-র চেয়ারম্যান সোমনাথ বাবুকে বলি, তিনি বলেন আমরা এটা নিয়ে আলাপ আলোচনা করছি। বিল্ড অপারেটার অ্যান্ড ট্রান্সফার এর ব্যাপারে সোমনাথ বাবু আমাদের সঙ্গে সহায়তা করেন, তারা আমাদের সাথে আলোচনা করেন, কখনও আমাদের কাছে তাদেরকে নিয়ে আসেন, এবং তাদেরকে আমাদের বিষয়গুলি জানানো হয়, আমরা সেই প্রাক্তন সাংসদ সোমনাথ বাবুকে বলি এই রকম বিল্ড অপারেটার অ্যান্ড ট্রান্সফার যদি তেমন ধরনের দেশি বিদেশি সংস্থা পাওয়া যায় তাহলে আমাদের সঙ্গে যোগাযোগ করে বলুন এই প্রজেক্ট রয়েছে, এই আইডিয়া নিয়ে যদি কাজ করতে পারেন। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এই ব্যাপারে ইন্টারেস্টেড হয়েছেন। ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া যারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় রাস্তা চওড়া লম্বা, উঁচু করার কাজ করেছেন, নর্থ সাউথ করিডোর, ইস্ট সাউথ এক্সপ্রেস ওয়ে, নর্থ সাউথ এক্সপ্রেস ওয়ে এদের নিয়ে পরিকল্পনাগুলি নেওয়া হয়েছে, এন.এইচ.এ.আই. এবং এ.ডি.বি.-দের নিয়ে ভাবা হচ্ছে। সৌগত বাবু যেটা বললেন ধোঁয়াশাটা আছে, আমার মনে হচ্ছে এখানে ধোঁয়াশাটা কেটে যাচ্ছে, তবে এটা ডিটেইলস এখনি আমি বলতে পারছি না। আমার দপ্তর থেকে এটা হচ্ছে না, আমার প্রস্তাবটা আলোচনা হচ্ছে, প্রত্যক্ষভাবে আমার দপ্তর থেকে এই কাজ হচ্ছে না, তাই এই সম্পর্কিত রিপোর্ট দেওয়া কঠিন। যেহেতু এন.এইচ.এ.আই. এবং এ.ডি.বি.-কে যৌথভাবে কনসালটেন্সি নিয়োগ করা যায়, এটা করবেন বলেছেন, এটা হওয়া সম্ভব, এটার বাস্তবায়িত হওয়ার সম্ভাবনা আছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অতিরিক্ত প্রশ্ন করছি। এটা এক্সপ্রেস ওয়ের ব্যাপার নয়। আপনি যদি উত্তর দেন তাহলে ভালই, না দিলে

বলার নেই। আমি যখন বারুইপুরের বিধায়ক ছিলাম, তখন বারুইপুর বাইপাস নিয়ে আমি একটা প্রজেক্ট, কস্টিং, ম্যাপ, প্ল্যানিং করে আপনার দপ্তরে জমা দিয়েছিলাম। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে চিঠিও দিয়েছি। আপনি চিঠির উত্তরে বলেছিলেন এই বারুইপুর বাইপাস হতে পারে। বারুইপুরের জনজীবন সকাল ৯টার পর থেকে বেলা ১২টা পর্যন্ত স্তব্ধ হয়ে যায়। আপনি উপনির্বাচনের আগে সেখানে গিয়েছিলেন স্টোন লে করার জন্য, যদি স্টোন লে হয়ে থাকে তাহলে নিশ্চয় এটা প্রজেক্ট এর মধ্যে অন্তর্ভূক্ত হয়েছে, সেক্ষেত্রে রলবেন কি এটা তৈরি করতে কত দিন লাগবে?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** যদিও মূল প্রশ্নের সঙ্গে এই প্রশ্নটি সম্পর্কিত নয়, তবুও বলছি, বারুইপুর বাইপাশের ব্যাপারে কোনও ফাউন্ডেশন লে আমরা করিনি। বিগত উপ-নির্বাচনের আগে আমি ওখানে গিয়েছিলাম, প্রস্তাবিত বাই-পাশ যেখান দিয়ে যাওয়ার কথা সেখান দিয়ে আমি চিফ ইঞ্জিনিয়ারকে সঙ্গে নিয়ে ঘুরে এসেছি। এটা হওয়া সম্ভব এবং প্রস্তাবটি খুবই ভাল প্রস্তাব। ইরিগেশনের যে জমি আছে, সেই খাল পাড় দিয়ে স্বচ্ছন্দে রাস্তাটি বার করে নিয়ে যাওয়া যায় বারুইপুরের কনজেশনকে এড়ানোর জন্য। তবে আর্থিক ব্যাপার একটা থেকেই যাচ্ছে। আমরা প্রচেষ্টা চালাচ্ছি যাতে বিশ্বব্যাঙ্কের সহায়তায় পশ্চিমবাংলায় ফার্স্ট ফেজে যে ৩০০ কিলোমিটার রাস্তা হওয়ার কথা তার মধ্যে এটাকে অন্তর্ভূক্ত করা যায় কিনা। ওয়ার্ল্ড ব্যাঙ্ক-এর চার্জে যিনি ছিলেন তিনিও সেখানে গিয়েছিলেন এবং তিনি ব্যাপারটাকে ডিস-এগ্রি করেননি। তাছাড়া ওয়ার্ল্ড ব্যাঙ্কের টিম সার্ভে করে গেছে, ফ্রেঞ্চ টিম এটা সার্ভে করে গেছে এব তারা বলেছেন ইট ইজ পজিবিল। তবে পোখরান বিস্ফোরণের পর থেকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের স্যাংশন তো আমাদের বিরুদ্ধে কাজ করছে তাই তাদের কাছ থেকে আমরা গ্রীন সিগনাল পাচ্ছি না। তাছাড়া আমাদের রাজ্য সরকারেরও যোগদানের একটা প্রশ্ন। সুতরাং অনেক সমস্যা রয়েছে। গ্রীন সিগনাল পেলেই আমরা বাই-পাশের কাজ করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমরা দেখেছি যে, কলকাতা-শিলিগুড়ি এবং কলকাতা-হলদিয়া এক্সপ্রেস ওয়ের ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী এবং ডব্লু.বি.আই.ডি.সি.-র চেয়ারম্যান তারা বিভিন্ন সময়ে কাল্পনিক কিছু তথ্য দিয়েছেন এবং মানুষকে আশার আলো দেখিয়েছেন। আমরা তখনই বলেছিলাম এটা সম্ভব নয়। মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ, তিনি বাস্তব অবস্থা স্বীকার করেছেন। আপনি যেটা বললেন ন্যাশনাল হাইওয়ে অথরিটি এবং এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক তারা যৌথভাবে এই দায়িত্ব পালন করবেন। এই এক্সপ্রেসওয়ে নির্মাণের ক্ষেত্রে রাজ্যের পূর্ত দপ্তরের ভূমিকা কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আপনি যেভাবে অ্যানালজি টানলেন সেইভাবে টানা যায় না। আমি তাদের বক্তব্য সাবস্টেনশিয়েট করার জন্য কিছু ম্যাটিরিয়াল ভিত্তি তথ্য আপনাদের সামনে হাজির করলাম। তবে জিনিসটা অলীক নয়, এটা করা যায়। এশিয়ান ডেভেলপমেন্টের রাস্তাই বলুন, আর দুর্গাপুর এক্সপ্রেস ওয়েই বলুন সমস্ত হাইওয়েগুলো পূর্ত দপ্তরই সার্ভে করে। এখন ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া নামে একটি নতুন সংগঠন কেন্দ্রীয় সরকার করেছেন ব্যাঙ্কগুলির সঙ্গে তাদের সম্পর্ক রয়েছে। কিছু প্রাইভেট ক্যাপিটালের সম্পর্ক আছে। গভর্নমেন্ট এবং প্রাইভেট ক্যাপিটাল—দুটো নিয়ে এটা চলছে। যেটা ভূতল পরিবহনের ক্ষেত্রে করা কঠিন, সেটা এন.এইচ.এ.আই. করছে। বেশির ভাগ জায়গায় ওরা দায়িত্ব নিচ্ছে। দুর্গাপুর এক্সপ্রেসওয়ের অর্ধেকটা হয়েছে। ৪ লেনিং হওয়ার কথা ছিল, ২ লেনিং হয়ে গেছে, বাকি ২ লেন করবে এন.এইচ.এ.আই. তার সমস্ত কিছু কাগজপত্র, জমি-জিরেতের বরাত তাদের হাতে দিতে হচ্ছে। ডাইরেক্ট সুপারভিশনের দায়িত্ব আমাদের হাতে থাকছে না, তাদের দিতে হচ্ছে। এই ধরনের বড় প্রজেক্ট এখন গভর্নমেন্ট অফ ইন্ডিয়া করছে। তাদের নতুন সংস্থা পুরো এক্তিয়ার পেয়েছে এইগুলো করার জন্য। আগামীতে কাদের দায়িত্ব দেওয়া হবে বলতে পারছি না। এখন যেটা চলছে, তাতে ধরেই নিচ্ছি বড় প্রজেক্ট হলে এন.এইচ.এ.আই. দায়িত্ব পাবে। আর, আমাদের যদি দেওয়া হয়, আমরা সেই ভাবে দায়িত্ব পালন করব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী তাঁর উত্তরে বললেন, দুর্গাপুর এক্সপ্রেসওয়ে ৬৫ কিলোমিটারের মধ্যে ৪৮ কিলোমিটার সমাপ্ত করেছেন, এবং ১৯৯৭ সালের ডিসেম্বরে উন্মুক্ত করে দিয়েছেন। বাকি যে অংশ অসমাপ্ত আছে, সেটা আপনি করবেন না এন.এইচ.এ.আই. করবে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** ঐ ১৭ কিলোমিটারের কাজও সমাপ্ত হয়েছে। এখন আপনি আপনার কনস্টিটিউয়েন্সি থেকে গাড়ি করে ডানকুনি পর্যন্ত চলে আসতে পারেন—পুরো ৬৫ কিলোমিটার খুলে দেওয়া হয়েছে। যেটা বাকি আছে, সেটা হচ্ছে—রাস্তাটা ৪ লেনিং হবে, ২ লেনিং হয়ে গেছে, বাকি আছে ২ লেনিং করা। সেটা করবে এন.এইচ.এ.আই.। আগে দুর্গাপুর এক্সপ্রেসওয়ে সম্বন্ধে জিজ্ঞেস করলে আমাদের দায়িত্ব নিয়ে উত্তর দিতে হত, এখন উত্তর দিতে হলে ওদের কাছ থেকে তথ্য নিয়ে বলতে হবে। এমনিতে পুরো রাস্তাই খুলে দেওয়া হয়েছে।

### চাল-গম-চিনি সরবরাহ

***২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯) শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাথাপিছু বরাদ্দ অনুযায়ী সবসময় চাল গম চিনি সরবরাহ করা যাচ্ছে না;

(খ) সত্যি হলে, কারণ কি ও উক্ত সমস্যা নিরসনে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে; এবং

(গ) বর্তমানে রাজ্যের সংশোধিত ও বিধিবদ্ধ রেশনিং এলাকায় মাথাপিছু চাল গম চিনির বরাদ্দ কত?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ**

(ক) ইহা আংশিকভাবে সত্য।

(খ) ১লা জানুয়ারি, ১৯৯৭ থেকে সারা রাজ্যের জন্য ভারত সরকারের বরাদ্দকৃত চাল ও গমের পরিমাণ অনেক কমে গেছে। নিয়মিত খাদ্য সামগ্রীর রেক না এসে পৌঁছনোর জন্য চিহ্নিত গুদামে প্রয়োজন মাফিক খাদ্য মজুত থাকছে না। সময় সময় খাদ্যের গুণগত মান আশানুরূপ না হওয়ায় মাল ঠিকমতো তোলা যাচ্ছে না। তাছাড়া ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার যোগানের উপর এই রাজ্যের গণবন্টন ব্যবস্থা অনেকাংশে নির্ভরশীল।

(গ) বর্তমানে রাজ্যের সংশোধিত ও বিধিবদ্ধ রেশনিং এলাকায় মাথাপিছু চাল, গম ও চিনির বরাদ্দ নিম্নরূপ ঃ—

সংশোধিত রেশনিং এলাকা দারিদ্র সীমার নিচে (বি.পি.এল.)

১) চাল — ৫০০ গ্রাম মাথাপিছু প্রতি সপ্তাহে দুই সপ্তাহ প্রতি মাসে

২) গম — ৫০০ গ্রাম মাথাপিছু প্রতি সপ্তাহে দুই সপ্তাহ প্রতি মাসে

৩) চিনি — ১০০ গ্রাম মাথাপিছু প্রতি সপ্তাহে দুই সপ্তাহ প্রতি মাসে

দারিদ্র সীমার ঊর্ধ্বে (এ.পি.এল.)

১) চাল — ১ কিলোগ্রাম মাথাপিছু প্রতি সপ্তাহে

২) গম — অনুরূপ।

৩) চিনি — ১০০ গ্রাম মাথাপিছু প্রতি সপ্তাহে

বিধিবদ্ধ রেশনিং এলাকা দারিদ্র সীমার নিচে (বি.পি.এল.)

প্রাপ্ত বয়স্কের রেশন কার্ডে প্রতি সপ্তাহে ৫০০ গ্রাম এবং অপ্রাপ্ত বয়স্কের রেশন কার্ডে ২৫০ গ্রাম চাল অথবা গম দেওয়া হয়, এবং চিনি প্রতি সপ্তাহে ১০০ গ্রাম করে দেওয়া হয়।

দারিদ্র সীমার উর্ধ্বে সপ্তাহে প্রাপ্ত বয়স্ককে ৬০০ গ্রাম খাদ্য শস্য (চাল ও গম মিলিয়ে) দেওয়া হয়। চিনি সপ্তাহে কার্ড পিছু ১০০ গ্রাম দেওয়া হয়ে থাকে।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** কেন্দ্রীয় সরকারের যে বরাদ্দ আমাদের রাজ্যের জন্য, সেই বরাদ্দ ঠিকমতো পাওয়া যাচ্ছে না এবং তার পরিমাণ অনেক কম করছে। সেইজন্যই নাকি আমাদের রেশন ব্যবস্থায় চাল গম চিনি ঠিকমতো সরবরাহ করা যাচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, আমাদের রাজ্যে প্রতি মাসে এ.পি.এল., বি.পি.এল. মডিফায়েড এরিয়া, স্ট্যাটুটারি এরিয়া সব মিলিয়ে চালের চাহিদা, গম চিনির চাহিদা কত এবং কত পরিমাণে আসছে, এর একটা পরিসংখ্যান যদি দেন তাহলে ভাল হয়।

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** আমার নেকস্ট উত্তরে এই ব্যাপারে আছে। এখন আপনাকে বলছি আমরা এফ.সি.আই. এমন কি গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে লিখেছিলাম, তাদের সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীরও কথা হয়েছিল। কিন্তু তারা চাল গম দিচ্ছে না তা নয়, তারা এই রকম চাল গম দিচ্ছে যেমন—২৯ হাজার মেট্রিক টন চাল যেটা পাঞ্জাবে ছিল, সেটা মানুষের জন্য নয়, পশুর জন্য। সেই চালটাকে তারা বিলি করার চেষ্টা করছিল। আইনে আছে যে, কোয়ালিটি কন্ট্রোল। যে ফুড গ্রেনগুলি ফিট ফর দি হিউমান কনজামপশন সেগুলিই দিতে হবে। এফ.সি.আই. সেটা বিচার না করেই সাপ্লাই করতে আরম্ভ করল। আমরা বাধ্য হয়ে সেটা নিতে অস্বীকার করলাম। আমরা চেষ্টা করে যাচ্ছি যে, ওয়েস্ট বেঙ্গলে প্রকিওরমেন্ট করে চাল যত প্রয়োজন আছে, সেটা আমরা নিয়ে পি.ডি.এস.-র মাধ্যমে জনসাধারণকে দেব। এবার গভর্নমেন্ট অফ ইন্ডিয়া প্রকিওরমেন্টের যে দাম ফিক্স করে দিলেন, সেই দামে মিল ওনাররা এক একটা ট্রাকে যত মাল দেয়, তাতে ২৫ হাজার টাকা করে ক্ষতি হয়ে যাচ্ছে। তারা মিলটা বন্ধ করে দেবার পজিশনে এসে গেছে। আমরা এই ব্যাপারে বারবার কথা বলছি। এই ব্যাপারে আমরা সাব কমিটির মিটিং করছি। তার মধ্যেও আমরা চেষ্টা করব যে, রাইজ মিল ওনাররা যারা প্রকিওরমেন্টের টার্গেট ফুলফিল করছে না, তাদের বিরুদ্ধে আইনের হিসাবে অ্যাকশন দেওয়া হবে। কিন্তু ব্যাপারটা হচ্ছে যে, এক্ষেত্রে দেখা যাবে যে, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া দাম বাড়াননি। যদি এটা না হয়, তাহলে আমাদের বাধ্য হয়ে এফ.সি.আই.-এর দিকে

যেতে হবে, তাদের বলতে হবে যে, আমাদের চাল দাও। এই হচ্ছে অবস্থা।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** এটা ঘটনা যে আমাদের রাজ্যে যে পি.ডি.এস. রয়েছে গণবন্টন ব্যবস্থা রয়েছে, এটা প্রায় ভেঙ্গে পড়ার মুখে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকেও ঠিকমতো পাওয়া যাচ্ছে না। আমি নিজেও রেশন তুলি। আমার অভিজ্ঞতা হচ্ছে যে, আমাদের বরাদ্দও ঠিকমতো পাচ্ছি না। কিন্তু চাল, গম, চিনি ছাড়াও আমাদের রাজ্যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে বিশেষ করে স্ট্যাটুটরি এলাকায় আরও কিছু জিনিস দেওয়ার ব্যবস্থা আছে। যেমন, বিস্কুট, সাবান, ওয়েবসি গুঁড়ো সাবান, পাম তেল, গুঁড়ো মশলা, পাঁপড়, নারকেল তেল। এগুলো তো কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে না কিন্তু এইগুলোর ক্ষেত্রে সরবরাহ থাকে না। পাম তেল রেশন থেকে পাওয়া গেলে বাজারে সরষের তেলের দাম বেড়ে গেলেও আমরা পেতে পারি। তা ছাড়া রেশনে পাওয়া গেলে বাজারের দামটাও নিয়ন্ত্রণে থাকল। কিন্তু এখন তো পাওয়া যাচ্ছে না। অন্যান্য যে জিনিস রেশনে সরবরাহ করার ব্যবস্থা আছে সেগুলোও ভাল ভাবে চলছে না। এর সরবরাহ নিয়মিত থাকলে বাজার থেকে একটু কম দামে মানুষ পেতে পারেন এইগুলোর সরবরাহ কেন নিয়মিত হচ্ছে না এটা অনুগ্রহ করে বলবেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** আপনি জানেন যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে স্ট্যাটুটরি এলাকায় একটা অসুবিধায় ফেলার জন্য কেন্দ্রীয় সরকার ওয়েস্ট বেঙ্গল সম্পর্কে একটা নীতি নিয়েছে। ওরা আমাদের লিখিতভাবে বলল যে জুন মাস থেকে আর আমরা চিনি সরবরাহ করব না। মুখ্যমন্ত্রী এ বিষয়ে প্রাইম মিনিস্টারের সঙ্গে কথা বললেন, ইউনিয়ন ফুড মিনিস্টারের সঙ্গে আমি কথা বললাম যে আপনারা চিনি দেওয়া বন্ধ করে দিলে পশ্চিমবাংলার মানুষ কি করে বেঁচে থাকবে। এফ.সি.আই.-এর মাধ্যমে যে চিনি সাপ্লাই করা হচ্ছে তাতে আমরা স্ট্যাটিসফাই নই। এখন আমাদের চিনি দিতে গেলে সাবসিডির প্রয়োজন আছে। ১৪ কোটি টাকার মতো। এই ১৪ কোটি টাকা কোথা থেকে আসবে। মুখ্যমন্ত্রী আবার কেন্দ্রীয় সরকারকে বললেন এখন এটা করলে চলবে না। কেন্দ্রীয় সরকার ঠিক করল আরও দু মাস চিনি দেবে। তারপর আমাদের নিজের পায়ে দাঁড়াতে হবে। টাকা দেওয়ার ব্যাপার হলে কেন্দ্রকে দিতে হবে। আমি একটা কথা বলতে চাই, যে কোনও হিসাবে আমরা রাজি না। জনসাধারণকে চিনি আমরা সাপ্লাই করব। কোনও হিসেবেই চিনি বন্ধ করা চলবে না। কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিলে আমরা লড়াই জারি রাখব জনসাধারণকে না খেতে দিয়ে রাখব না। পাম অয়েল আনার এখন খুব বেশি অসুবিধা হবে তেলের ক্রাইসিস এখন আর খুব বেশি আছে বলে আমি মনে করি না।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে যে প্রশ্ন

করেছিলাম, আপনি পাম অয়েলের কথা বলেছেন, চিনি গম চালের কথা বলেছেন কিন্তু যেগুলো আমাদের রাজ্য থেকে করা যায় সে সম্পর্কে কোনও উত্তর পেলাম না।

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** একটা রুল আছে বাইরের যারা সাপ্লায়ার আছেন তারা সাপ্লাই করেন, কিন্তু তাদের প্রত্যেক বছর বা দু-বছর পর পর একবার করে রিনিউ করাতে হয় এগ্রিমেন্ট বা সাপ্লাই কন্ট্রাক্ট। এবারে যারা সময় মতো পি.ডি.এস.-এ চাল, গম, ডাল যারা সাপ্লাই করতেন, তারা রিনিউ করাননি। আমি বাধ্য হয়ে ওদের টাইম এক্সটেন্ড করেছি, আমি বলেছি এটা লাস্ট এক্সটেনশন, আপনারা আইন হিসাবে অ্যাপ্লাই করুন এবং যা যা জিনিস সাপ্লাই করেন সেটা করুন। এই মুহূর্তে সাপ্লায়াররা বলছেন এই দামটা আজ থেকে ৮, ১০ বছর আগে ফিক্সড করা হয়েছিল। সেই দামে আমরা পি.ডি.এস.-কে সাপ্লাই করতে পারব না। আমরা ওদের সঙ্গে নেগোসিয়েশন করেছি, আবার সাপ্লাই রিজিউম করবে, কথাবার্তা যখন হয়েছিল তখনও বন্ধ থাকেনি। আমি আশা করি চালু থাকবে এবং নেগোসিয়েশন যেটা হবে সেটা সফল হবে।

[11-50 – 12-00 (Noon)]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমরা দেখেছি কেন্দ্রীয় বন্টন ব্যবস্থার বিপর্যয়ের ফলে বিশেষ করে চিনি বিভিন্ন ধর্মীয় বড় বড় উৎসবের সময় কিছু অতিরিক্ত সুজি, ময়দা, চিনি দেওয়া হত। কিন্তু দুঃখের বিষয় যে গত ঈদের সময় রাজ্যে চিনি সাপ্লাই ছিল না, অন্তত হুগলি জেলায় ছিল না। আমি ডি.এম.-র সঙ্গে কথা বলেছি। আমাদের খাদ্য বিষয়ক যে সাবজেক্ট কমিটি আছে মাননীয় সৌগত রায় তাঁর টিম নিয়ে সেখানে গিয়ে ছিলেন, তখনও চিনি ছিল না। সেই সময় মানুষের মধ্যে ক্ষোভ ছিল এবং পরে এর ডিউটাও দেওয়া হয় নি। আমাদের রাজ্যে সুনির্দিষ্ট কোনও নীতি আছে কি? এই নিয়ে মানুষের মধ্যে নানা রকম সাম্প্রদায়িক শক্তি নানা ভাবে সক্রিয়, তারা নানা ভাবে প্রচার করে যে মুসলিম ফেস্টিভ্যালে দেওয়া হচ্ছে, কিন্তু হিন্দু ফেস্টিভ্যালে দেওয়া হচ্ছে না। যদিও জানি যে দেওয়ালী এবং দুর্গাপূজোর সময় দেওয়া হয়। আমি আপনার কাছে জানতে চাইছি এই যে অতিরিক্ত চিনি দেওয়ার সিদ্ধান্ত সেটা ঠিক কোন কোন ফেস্টিভ্যালের সময় দেওয়া হয়, এটা যদি সুনির্দিষ্ট ভাবে গভর্নমেন্ট জানিয়ে দেয় তাহলে জনগণের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি হয় না?

**শ্রী কলিমুদ্দিন শাসম ঃ** আপনি জানেন দিল্লিতে সরকার আছে—কিন্তু সারা দেশে সাম্প্রদায়িক শক্তি তারা মাথা তুলছে, কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার সাম্প্রদায়িক শক্তিকে মাথা তুলতে দেয়নি এবং পশ্চিমবঙ্গের জনগণও দেয়নি। সেই জন্য তারা চেষ্টা করচেন বিশেষ করে ঈদের এবং দেওয়ালীর সময় চিনি তারা বন্ধ করে দিত তাহলে

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার অসুবিধায় পড়বে। আপনি ঠিকই বলেছেন রমজান মাসে ঈদের সময় হঠাৎ করে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে চিনি সাপ্লাই শুধু কম নয়, বন্ধই করে দিলেন। আমরা দিল্লিতে গিয়ে দরবার করেছি। আপনি শুনলে অবাক হয়ে যাবেন ঈদের ৪ দিন আগে ডানকুনি, মালদা, শিলিগুড়িতে ব্যাগ প্লেস করা হল। এখন আমি আপনাকে বলতে পারি যে কেন্দ্রীয় সরকার চিনি সাপ্লাই আমাদের ডায়রেক্টলি দিতে রাজি নয়। তারা বলছে আপনারা নিজেরাই চিনি সাপ্লাই করুন। আপনি জানেন পশ্চিমবঙ্গে চিনি উৎপাদন হয় না, আমাদের অন্য স্টেটের কাছে যেতে হবে। আমরা এ ব্যাপারে বাইরে নেগোসিয়েশন করেছি। আমি খবর পেয়েছি যে বাইরের চিনি যদি ইমপোর্ট করা হয় তাহলে সেটা এখানকার কম দামে পাওয়া যাবে। এখনও পর্যন্ত নেগোসিয়েশন কমপ্লিট করতে পারেনি। যদি দেখি যে ইমপোর্ট করলে দাম কম পড়বে তাহলে সেই দিকেই যাব এবং দেশের চিনি নেওয়ার চেষ্টা করব। জনগণকে শুধু ফেস্টিভ্যালের সময়ই নয় সব সময় চিনি সাপ্লাই করার চেষ্টা সরকার করবে। এখানে ডিস-অ্যাপয়েন্টেডের কোনও ব্যাপার নেই।

**শ্রী পঙ্কজকুমার ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন করার আগে বলতে চাই যে, মাননীয় সদস্য শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় মন্ত্রীর কাছে জানতে চেয়েছিলেন চাল, গম, চিনি ছাড়া আর যে ১৩-টা নিত্য প্রয়োজনীয় জিনিস রেশনে দেবার কথা ছিল তা দিচ্ছে কি না? কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় তার মধ্যে ভারত-পাকিস্থানের যুদ্ধের কথা টেনে নিয়ে এলেও আসল প্রশ্নের কোনও উত্তর দিলেন না। আপনি বলছেন, কেন্দ্রীয় সরকার ২৯ হাজার মেট্রিক টন খারাপ চাল দেওয়াতে পি.ডি.এস. ডিস্টার্ব হয়েছে। একথা তো অনেক দিন ধরেই বলা হচ্ছে। কিন্তু এ রাজ্যে যে ১ কোটি ৩৫ লক্ষ মেট্রিক টন চাল হল তার থেকে কত হাজার মেট্রিক টন পি.ডি.এস.-র ঘাটতি মেটাবার জন্য দিয়েছেন বা এ জন্য কি কি পদক্ষেপ নিয়েছেন? গতবারে কত টার্গেট ছিল, প্রকিওরমেন্ট কত ছিল? এ বছরই বা কত? এবং তা দিয়ে কত ডেফিসিট মেটানো সম্ভব বলে আপনি মনে করেন?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** প্রকিওরমেন্ট লাস্ট ইয়ারে ছিল ২ লক্ষ ৪৯ হাজার মেট্রিক টন। আমরা এফ.সি.আই. থেকে নিয়ে ডেফিসিট পুরো করে দিতাম। কিন্তু আজ থেকে ৩।৪ মাস আগে এখানে পাঞ্জাবের খাদ্য মন্ত্রী বলেছিলেন ২৯ হাজার মেট্রিক টন চাল ওয়েস্ট বেঙ্গলকে দিতে পারেন। কিন্তু হিউম্যান কনজাম্পশনে ফিট নয় বলে আমরা ঐ চাল নিতে রাজি হইনি। আমরা পরিষ্কার ভাবে বলে দিয়েছি কোয়ালিটি কন্ট্রোলে ফিট না করলে নেব না। আর, লাস্ট ইয়ারে প্রায় ২ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন টার্গেট ছিল এবং আমরা ফুল-ফিল করেছি। কিন্তু দুঃখের বিষয় এবারের জন্য যে

৫ লক্ষ মেট্রিক টন টার্গেট করেছিলাম, প্রকিওরমেন্টের জন্য—আমি একটু আগে বলেছি, পশ্চিমবঙ্গের প্রকিওরমেন্ট প্রাইস যেভাবে কেন্দ্রীয় সরকার ঠিক করে দিয়েছেন, ফিক্স করে দিয়েছেন, তাতে প্রকিওরমেন্ট সফল হতে পারে না। তার একটা কারণ, ৬।৭ টাকা কিলো ধানের দর রাইস মিল ওনাররা দিতে রাজি নয়। আপনারা জানেন এসেনশিয়াল কমডিটিস অ্যাক্ট বলে একটা সেকশন ছিল; তাতে প্রয়োজন হলে কেস হবে এবং রাজ্য সরকার অ্যারেস্টও করতে পারতেন। কিন্তু গভর্নমেন্ট অফ ইন্ডিয়া সেটা সাসপেন্ড করে দিলেন। আজকে যে অবস্থা এসে দাঁড়িয়েছে পশ্চিমবাংলায়, রাইস মিল ওনাররা—আমি, অসীমবাবু ও সূর্যবাবু রাইটার্স বিল্ডিং-এ বসে রিভিউ করছিলাম, তাতে দেখলাম রাইস মিল ওনাররা পশ্চিমবাংলায় চাল না দিয়ে বাইরের স্টেটে স্মাগল করে দিচ্ছেন। কিন্তু দুঃখের বিষয় আমরা চেষ্টা করেও এটা এখনও বন্ধ করতে পারিনি। কারণ, এ ব্যাপারে অনারেবল হাইকোর্ট সুস্পষ্ট ভাবে বলে দিয়েছেন যে, চালকল মালিকরা বাইরে চাল পাঠাতে পারেন এবং এজন্য ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের থেকে ট্রানজিট পারমিটের দরকার নেই। কিন্তু তা সত্বেও আইন-গত ভাবে এটা বন্ধ করতে কি ব্যবস্থা নেওয়া যায় সেটা আমরা ভেবে দেখছি। কিন্তু হাইকোর্টের জাজমেন্টের ফলে পশ্চিমবাংলার চাল বাইরের রাজ্যে চলে যাওয়া ঠেকাতে পারছি না।

**শ্রী পঙ্কজকুমার ব্যানার্জি ঃ** ৫ লক্ষ মেট্রিক টনের মধ্যে কত প্রকিওর করলেন?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** ১ লক্ষ ৪৯ হাজার মেট্রিক টন মাত্র হয়েছে। আমরা এটা আরও বাড়াবার চেষ্টা করছি। এবং সেইজন্য রোটান্ডায় ডি.এম., সভাধিপতি, ফিন্যান্স মিনিস্টার, পঞ্চায়েত মিনিস্টার ও অন্যান্য অফিসারদের নিয়ে একটা মিটিং ডেকেছি। কিভাবে ঐ টার্গেট ফুল-ফিল করা যায় তার জন্যই ঐ মিটিং ডাকা হয়েছে। বাই হুক অর ক্রক এটা করতে হবে না হলে অসুবিধা হয়ে যাবে।

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়ের কাছে একটা প্রশ্ন জিজ্ঞাসা করতে চাই। আমরা দেখছি একই মিউনিসিপ্যাল কর্পোরেশন এলাকার মধ্যে স্ট্যাটিউটরি এবং মডিফায়েড, দু ধরনের রেশনিং ব্যবস্থাই চালু আছে, যদিও অধিকাংশ এলাকাই স্ট্যাটিউটরি রেশনিং এলাকা হিসাবে ঘোষিত। এই অবস্থায় ঐ সমস্ত পৌর এলাকার জনসাধারণের পক্ষ থেকে দাবি করা হচ্ছে এক রকম রেশনিং ব্যবস্থা করা হোক—মডিফায়েড থেকে উন্নত করে স্ট্যাটিউটরির আওতাভুক্ত করা হোক। এ বিষয়ে মন্ত্রী মহাশয় কোনও চিন্তা-ভাবনা করছেন কিনা জানালে বাধিত হব।

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** আমরা এখন স্ট্যাটিউটরি রেশনিং এলাকায় চাল ইত্যাদি নিয়ে আসার জন্য নিয়ম-কানুন একটু রিল্যাক্স করেছি—সোশ্যাল কন্ট্রোল রেখেই রিল্যাক্স

করেছি। এরপরেও আমরা সিদ্ধান্ত গ্রহণ করতে যাচ্ছি যে, যদি প্রয়োজন হয় ফার্দার কিছু করব। এখন পর্যন্ত স্ট্যাটিউটরির ক্ষেত্রে সোশ্যাল কন্ট্রোল রেখে ওটা আমরা মোটামুটি অ্যালাও করেছি।

## Starred Questions
## (To which Written Answers were laid on Table)

### রেশন কার্ড

*২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০) **শ্রী কমল মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে রেশন কার্ডের সংখ্যার চাইতে কেরোসিন তেলের কার্ডের সংখ্যা বেশি; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একথা সত্যি নয়।

(খ) যেহেতু সত্য নয় উক্ত প্রশ্ন ওঠে না।

### গ্রন্থাগারিকের শূন্যপদ

*২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৪) **শ্রী তপন হোড় ঃ** গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন গ্রন্থাগারগুলিতে কতজন গ্রন্থাগারিকের পদ শূন্য আছে; এবং

(খ) উক্ত শূন্য পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের বিভিন্ন গ্রন্থাগারগুলিতে ১৩৭টি গ্রন্থাগারিকের পদ শূন্য আছে।

(খ) গ্রন্থাগারগুলিতে গ্রন্থাগারিকদের শূন্য পদ পূরণের জন্য নিম্নলিখিত ব্যবস্থা নেওয়া হয়েছে।

সরকারি গ্রন্থাগারের জন্য পশ্চিমবঙ্গ জনসেবা আয়োগ (পি. এস. সি.) ও

সংশ্লিষ্ট কর্ম বিনিয়োগ কেন্দ্র থেকে স্পনসর্ড প্রার্থীদের দ্বারা পূরণ করা হচ্ছে। সরকার পোষিত গ্রন্থাগারগুলির ক্ষেত্রে ১৯৯৭ সালে নিয়োগ ও পদোন্নতি সংক্রান্ত বিধি প্রকাশিত হয়েছে। এই বিধি অনুযায়ী নিয়োগ ও পদোন্নতির মাধ্যমে গ্রন্থাগারিকদের শূন্য পদগুলি পূরণ করা হচ্ছে।

## স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৬) **শ্রী প্রবোধ পুরকাইত এবং শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বিগত কয়েক বৎসর যাবৎ রাজ্যে ম্যালেরিয়া রোগের ক্রমবর্ধমান আক্রমণকে মোকাবিলা করা এবং উল্লিখিত রোগের চিকিৎসা ব্যবস্থার উন্নতিকল্পে অন্যান্য পদক্ষেপ গ্রহণের পাশাপাশি কলকাতায় স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের ম্যালেরিয়া ক্লিনিকটিকে সম্প্রসারিত ও উন্নত করার কোনও পদক্ষেপ সরকার নিয়েছে কি না; এবং

(খ) নিয়ে থাকলে, কি পদক্ষেপ নিয়েছে এবং অদূর ভবিষ্যতে আরও কি পদক্ষেপ নেওয়ার পরিকল্পনা আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতার স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনে পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য বিষয়ক শিক্ষা ছাড়াও গবেষণামূলক কর্মসূচিও নেওয়া হয়। প্রয়োজন অনুসারে এই সংস্থা রাজ্য সরকারের অনুমতি নিয়ে একটি ম্যালেরিয়া ক্লিনিক পরিচালনা করে এবং অন্যান্য রোগীদের সাথে বহু ম্যালেরিয়া রোগীর চিকিৎসা হয়। স্বাস্থ্য দপ্তর থেকে ম্যালেরিয়া ঔষধ এবং ল্যাবরেটরি টেকনিসিয়ান উক্ত সংস্থায় পাঠানো হয়।

ম্যালেরিয়া প্রতিরোধের জন্য ঐ সংস্থাটিকে সর্বতোভাবে সাহায্য করার পরিকল্পনা আছে।

(খ) উক্ত সংস্থার এনটোমোলজি বিভাগ ও প্যারাসাইটোলজি বিভাগের উন্নতি কল্পে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়। বিগত ১৯৯৩ (ইং) সালে একজন সিনিয়র রিসার্চ অফিসারের পদ সৃষ্টি করা হয়েছে এবং একজন উক্ত পদে বহাল আছেন।

## মেডিক্যাল কলেজগুলিতে কোটার ভিত্তিতে ছাত্রভর্তি

***২৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৬) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন মেডিক্যাল কলেজগুলিতে কোটার ভিত্তিতে (মুখ্যমন্ত্রীসহ) ছাত্র-ছাত্রী ভর্তির বিষয়টি প্রত্যাহার করার কথা রাজ্য সরকার বিবেচনা করছে; এবং

(খ) সত্যি হলে, ১৯৯৮-৯৯ আর্থিক বছরে কোটার ভিত্তিতে কতজন ছাত্র-ছাত্রী ভর্তির সুযোগ পেয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের কোটায় ছাত্র ভর্তি শিক্ষাবর্ষ হইতে প্রত্যাহৃত হইয়াছে তবে চুক্তির ভিত্তিতে চলা কোটাগুলি যথারীতি বজায় আছে।

(খ) মাত্র ছয় (৬) জন।

## চক্ষু ব্যাঙ্ক

***২৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কতগুলি হাসপাতালে চক্ষু ব্যাঙ্ক খোলা হয়েছে; এবং

(খ) উক্ত চক্ষু ব্যাঙ্কগুলিতে চাহিদামত চক্ষু পাওয়া যাচ্ছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চারটি।

(খ) না। কারণ সংগৃহীত চক্ষুর তুলনায় কর্নিয়াগ্রাফটিং-এর জন্য অপেক্ষমান রোগীর সংখ্যা অনেক বেশি।

## ম্যালেরিয়া রোগ প্রতিরোধ

***২৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৬) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ম্যালেরিয়া রোগ প্রতিরোধে স্বাস্থ্য দপ্তর কি কি ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(খ) বিগত ১৯৯৮ সালের আর্থিক বছরে রাজ্যে ম্যালেরিয়ার মৃতের সংখ্যা কত (জেলাওয়ারী)?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের ম্যালেরিয়া প্রবন সমস্ত অঞ্চলে উপযুক্ত চিকিৎসা ব্যবস্থা, রক্ত পরীক্ষা, প্রয়োজনীয় ওষুধ সরবরাহের পর্যাপ্ত ব্যবস্থা করা হয়েছে।

রাজ্যের বিভিন্ন হাসপাতাল, স্বাস্থ্য কেন্দ্র, ম্যালেরিয়া ক্লিনিক, ম্যালেরিয়া ওষুধ বিতরণ কেন্দ্র ইত্যাদির মাধ্যমে এই সব কাজ করা হয়েছে এবং হচ্ছে।

বিগত ১৯৯৮ সাল থেকে সরকারি চিকিৎসক, বেসরকারি চিকিৎসক, ল্যাব টেকনিসিয়ানদের ম্যালেরিয়া রোগ নির্ণয় ও চিকিৎসা পদ্ধতির প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং হচ্ছে।

ম্যালেরিয়া বাহিকা মশার বংশবৃদ্ধি রোধে সমস্ত ম্যালেরিয়া প্রবন অঞ্চলে স্প্রে কর্মসূচির মাধ্যমে কীটনাশক ছড়ানোর ব্যবস্থা করা হয়েছে।

ম্যালেরিয়া প্রতিরোধ এবং মশার বংশ বৃদ্ধি রোধের জন্য বিভিন্ন প্রচার মাধ্যম, সংবাদপত্র, টি. ভি, বেতার ইত্যাদির মাধ্যমে গণচেতনা সৃষ্টির জন্য বিজ্ঞাপনের ব্যবস্থা এবং পঞ্চায়েত, স্কুল, বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থার সভা সমিতির মাধ্যমে গণচেতনা সৃষ্টির জন্য প্রচেষ্টা চালনা হয়েছে বা হচ্ছে।

রাজ্য সরকার বর্তমান আর্থিক বৎসরে তার নিজস্ব তহবিল থেকে এ বাবদ ২৯৮.৮১ লক্ষ টাকা ব্যয় করেছেন।

| (খ) জেলা | | সংখ্যা |
|---|---|---|
| কলকাতা | — | ৫৩ |
| জলপাইগুড়ি | — | ১০ |
| কুচবিহার | — | ৪ |
| পুরুলিয়া | — | ৪ |
| মুর্শিদাবাদ | — | ১ |
| হাওড়া | — | ১ |
| ২৪ পরগনা (দঃ) | — | ১ |
| মোট | — | ৭৪ |

স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক অনুমোদিত।

### সি. এইচ. জি. পদে নিয়োগ

***২৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২০) **শ্রী ইউনুস সরকার** এবং **শ্রী পরেশনাথ দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে স্বাস্থ্য পরিষেবার কাজে সি. এইচ. ডব্লু. (সি. এইচ. জি., সি. এইচ. ভি) পদে কয়েকজনকে নিয়োগ করা হয়েছিল;

(খ) সত্যি হলে, তাদের জন্য মাসিক কোনও অর্থ দেওয়া হয় কি না; এবং

(গ) হয়ে থাকলে, তার পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রত্যেক সি. এইচ. জি.কে মাসিক ৫০ (পঞ্চাশ টাকা) করে পেশাগত ফি দেওয়া হয়।

### আই. সি. ইউনিট

***২৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৭) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বহরমপুর সদর হাসপাতালে আই. সি. ইউনিটটি বহুদিন যাবৎ বন্ধ হয়ে আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত ইউনিটটি পুনরায় চালু করার ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) তবে সাময়িক বনধ থাকার পর গত ১০/৩/৯৯ তারিখ থেকে ইউনিটটি পুনরায় চালু করা হয়েছে।

**মশার বংশবৃদ্ধি**

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৪) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবহিত আছেন যে, গ্রামাঞ্চলে মশার ব্যাপক বংশবৃদ্ধি ঘটেছে; এবং

(খ) অবহিত থাকলে মশার বংশবৃদ্ধি প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মশার বংশবৃদ্ধি প্রতিরোধ কল্পে সরকারের তরফ থেকে গ্রামাঞ্চলে ব্যাপক ভাবে স্প্রে কর্মসূচির মাধ্যমে কীট নাশক ছড়ানো হয়েছে এবং হচ্ছে।

মশার বংশবৃদ্ধি প্রতিরোধের জন্য রেডিও, টি. ভি, সংবাদপত্র ইত্যাদি গণ প্রচার মাধ্যমের সাহায্যে জনগনকে সতর্কীকরণ এবং জন স্বাস্থ্য বিষয়ে শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। এ ছাড়াও গ্রামাঞ্চলে পঞ্চায়েত সমিতি ও স্বেচ্ছাসেবী সংগঠনগুলি সভা সমিতি ও জনসংযোগের মাধ্যমে মশার বংশবৃদ্ধি প্রতিরোধের সম্পর্কে চেতনা সৃষ্টির বিষয়ে প্রচেষ্টা চালাচ্ছেন।

এ পর্যন্ত ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২৯৮.৮১ লক্ষ টাকা এই কর্মসূচি রূপায়ণে ব্যয় হয়েছে।

**রেশনে খাদ্যসামগ্রী সরবরাহ**

*২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬২) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতার বহু রেশন দোকানেই প্রতি সপ্তাহে মাথাপিছু নির্ধারিত খাদ্যসামগ্রী সরবরাহ করা হয় না; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা আংশিকভাবে সত্য।

(খ) ১লা জানুয়ারি ১৯৯৭ থেকে সারা রাজ্যের জন্য চাল গমের বরাদ্দ অনেক কমে গেছে। বিভিবদ্ধ রেশন এলাকায় এর ফলে মাসে গড়ে মাথা পিছু ২৭০০ গ্রাম (চাল ও গম সহ) খাদ্য সরবরাহ করা হচ্ছে। তাছাড়া ফুড কর্পোরেশন অব ইণ্ডিয়ায় যোগানের উপর এই রাজ্যের গণবন্টন ব্যবস্থা অনেকাংশে নির্ভরশীল। এফ. সি. আই সময়মতো যোগান না দিলে নিয়মমাফিক ও নির্দ্ধারিত স্কেল অনুপাতে রেশন দোকানে চাল গম পাওয়া যায় না।

### হলদিয়া-শিলিগুড়ি এক্সপ্রেসওয়ে

***২৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৬) **শ্রী রামপদ সামন্ত ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া থেকে শিলিগুড়ি এক্সপ্রেসওয়ের তৈরির কাজ এখন কোন পর্যায়ে রয়েছে;

(খ) উক্ত কাজের জন্য এ-ডি-বি (এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক) প্রকৃতপক্ষে কত টাকা সাহায্য দিতে রাজি হয়েছে; এবং

(গ) উক্ত সাহায্যের বিষয়ে এ-ডি-বি এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে চুক্তি সম্পন্ন হয়েছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া—শিলিগুড়ি এক্সপ্রেস ওয়ে নির্মাণের আশু পরিকল্পনা পূর্ত (সড়ক) বিভাগের নেই;

(খ) প্রশ্ন ওঠে না;

(গ) প্রশ্ন ওঠে না।

### West Bengal Essential Commodities Supply Corporation Ltd.

***297.** (Admitted Question No. *1294) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that since Octobers '95 Managers have been inducted in West Bengal Essential Commodities Supply Corporation Ltd., through Public Enterprise Cell;

(b) if so,

(i) total No. of Managers so inducted till date;

(ii) reasons of deprivation of getting the services of professional Managers through Public Enterprise Cell as fixed up by Government of West Bengal; and

(iii) Steps taken/proposed to be taken by the Corporation?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) Managers are being appointed in WBECSC Ltd. among WBCS (Exe.) and WBF&SS Officers by Home (P&AR) Deptt. and Food and Supplies Deptt. for smooth functioning of the Corporation, pending clearance from PE Cell. Subsequently, such apointments are being regularised by the PE Cell.

(b) Three managers.

Since, all the appointments to the posts of Manager of WBECSC Ltd. are regularised by the PEC, services of professional managers are being utilised by WBECSC Ltd., as per existing rules.

In view of above, no further step is required to be taken by the Corpn.

**মশা ও মাছির উপদ্রব**

*২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪১) **শ্রী অশোককুমার দেব :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মশা ও মাছির উপদ্রব থেকে রেহাই পাবার জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মাছি ও মশার উপদ্রব থেকে রক্ষা পাওয়ার জন্য রাজ্য সরকার নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করেছেন :

**মশা** ঃ- জাতীয় ম্যালেরিয়া নির্মূলীকরণ প্রকল্পের মাধ্যমে ম্যালেরিয়া রোগের জীবানুবাহক মশা নির্মূল করার জন্য Residual Insecticidal স্প্রে করার ব্যবস্থা এবং ফাইলেরিয়া নিয়ন্ত্রণের জন্য রাজ্যের ৯টি শহরে মশার লার্ভা মারার ব্যবস্থা করা হয়েছে। কলকাতা পৌরসভা লার্ভা নাশক Larvacide স্প্রে করে থাকেন। কলিকাতা শহরের হাসপাতালগুলিতে রাজ্য সরকারের ম্যালেরিয়া বিভাগ বিগত আর্থিক বছরে শুককীট নাশক স্প্রে করেছেন।

রাজ্যে গ্রামীণ জনসাধারণের মধ্যে মশাবাহিত রোগ থেকে রক্ষা পাওয়ার বিষয়ে চেতনা সৃষ্টির জন্য প্রচার মাদ্যমের সাহায্যে প্রচার করা হয়। এছাড়া পঞ্চায়েত ও বিভিন্ন সমাজ সেবা মূলক প্রতিষ্ঠান স্বাস্থ্য শিক্ষা ও গণ চেতনা সৃষ্টির জন্য সভা সমিতি করে থাকেন।

**মাছি** ঃ- রাজ্যের পৌর ও পঞ্চায়েত এলাকায় মাছির উপদ্রব থেকে রেহাই পাওয়ার জন্য আবর্জনা ও ময়লা ফেলার জায়গাগুলিতে নিয়মিত পরিষ্কারের উদ্যোগ নেওয়া হয় এবং ব্লিচিং পাউডার এবং ফিনাইল ছাড়ানোর ব্যবস্থা করা হয়ে থাকে।

মাছির বংশবৃদ্ধি ঘঠতে না দেওয়া এবং মাছির মাধ্যমে যাতে বিভিন্ন রোগ সংক্রামিত না হয় সে বিষয়ে স্বাস্থ্য সচেতনতা বৃদ্ধির জন্য জনশিক্ষার ব্যবস্থা করা হয়। এ বিষয়ে পঞ্চায়েত ও পৌরপ্রতিষ্ঠানগুলি সক্রিয় ভূমিকা পালন করে।

বিগত আর্থিক বছরে উপরোক্ত বিষয়গুলিতে রাজ্য সরকার ২৯৯ লক্ষ টাকা খরচ করেছেন।

## বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা

***২৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৬) **শ্রী জটু লাহিড়ী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা তুলে দিচ্ছে; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নয়।

(খ) এ প্রশ্ন ওঠে না।

### আসানসোল মহকুমা হাসপাতাল

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৮) শ্রী তাপস ব্যানার্জি ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ১-৩-৯৯ তারিখে আসানসোল মহকুমা হাসপাতালের কর্মচারীদের ধর্মঘটের কারণে স্বাভাবিক কাজকর্ম ব্যাহত হয়েছিল;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) উক্ত ধর্মঘটীদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করেছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিক সত্য।

(খ) কর্মচারীদের কয়েকটি অভিযোগ ছিল।

(গ) না।

## ADJOURNMENT MOTION

[12-00 – 12-10 p.m.]

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Narbahadur Chhetri on the subject of role of State Government on the death of two Gorkha Jawans of Darjeeling in Kargil Sector. And the second one is from Shri Pankaj Banerjee on the subject of steps taken by the State Government against the alleged Police officials in Bhikhari Paswan case.

The subject matter of the first motion relates to a matter which is not primarily the concern of the State Government.

The subject matter of the second is under adjudication by a Court of law.

Both the Moions are thus out of order and I disallow them. But

they can read the motion.

**Shri Narbahadur Chhetri :** Hon'ble Speaker, Sir, this Assembly do now adjourn its business, to discuss a definits matter of urgent public importance and of reent occurance namely :- incursion in Kargil and Drass sector of Kashmir and martyrdom of Gorkha Jawans of Darjeeling, to defend a teritorial integrity of our country. At least two Gorkha jawans of Darjeeling have sacrificed their lives in Kargil sector while defanding the territorial integrity of our country. It is indeed supreme sacrifice and worthy to the fame of the Gorkha soldier but this. Government did not think it worthy to pay its homage to these martyrs by sending its representatives during the funeral nor it has till now announced any compensation to the next of the kin of martyrs family.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite mater of urgent public importance and of recent occurence namely :- Vikhari Paswan, a jutemill worker was arrested by the police at midnight, from his residence but was not produced to the Court in time and ultimately Shri Paswan could not be traced out. The relatives of Shri Paswan lodged a complaint to the Court which engaged CBI for a thorough enquiry on the issue of missing and accused some police officials responsible for his missing. But the State Government has not taken any action till date against these alleged police officials. Now a Court has summoned them to appear the Court for their alleged officials.

## STATEMENT UNDER RULE 346

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** স্যার, যে ২ জন গোর্খা জওয়ান দেশের জন্য আত্মদান করেছেন তাদের মধ্যে প্রথম যে গোর্খা জওয়ানের দেহ দিল্লি থেকে বাগডোগরা বিমান বন্দরে নিয়ে আসা হয়েছিল তার নাম লিঙ্কন প্রধান। সেই সময়ে আমাদের জেলা প্রশানকে বা রাজ্যসরকারকে তার দেহ যে আনা হয়েছে এ বিষয়ে অবহিত করা হয়নি। দ্বিতীয় জওয়ান মান বাহাদুর রাই, তার দেহ যখন নিয়ে আসা হয় তখন রাজ্যসরকারের পক্ষ থেকে দার্জিলিং-এর জেলা শাসক এবং জেলা পুলিশ সুপার এই দুইজন তার

শেষকৃত্যে উপস্থিত ছিলেন, তাদের বাড়িতে তারা গিয়েছিলেন এবং রাজ্যসরকার সম্পূর্ণভাবে তাঁদের প্রতি শ্রদ্ধাশীল। আগামী ২০ জুন, আম নিতে রাজ্যসরকারের পক্ষ থেকে যে ২ জন গোর্খা জওয়ান মারা গেছেন তাঁদের সুকিয়াপুকরির বাড়িতে যাব এবং রাজ্যসরকার এই ২ জন জওয়ান যারা মারা গেছেন তাঁদের প্রতি শ্রদ্ধা জানাতে, আর যারা মারা যাবেন অথবা গিয়ে থাকতে পারেন তাদের পরিবারকে ২ লক্ষ টাকা করে রাজ্যসরকারের পক্ষ থেকে ....(গোলমাল).... যে ২ জন মারা গেছেন এবং আরও যদি কেউ থাকেন বা মারা যাবেন তাদের পরিবারকে ২ লক্ষ টাকা করে ক্ষতিপূরণ রাজ্য সরকার দেবেন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged mal-administration in Providing proper diet to the prisoners | : | Shri Ashok Kumar Deb |
| ii) | Reported agitation by prisoners in Bankshall Court lock-up on 17.6.99. | : | Shri Saugata Roy |
| iii) | Non-construction of roads from Raidighi to Balermath and Dewanhat to Sobhanagar in Mathurapur Assembly Constituency area. | : | Shri Satya Ranjan Bapuli |
| iv) | Present development in Dunlop Ruber Industries, Hooghly. | : | Shri Abdul Mannan, Shri Jyoti Chowdhury & Shri Kamal Mukherje |
| v) | Apprehended closure of Basumati Partika. | : | Shri Nirmal Das |

I have selected the notices of Shri Abdul Mannan, Shri Jyoti Choudhury & Shri Kamal Mukherjee on the subject of present Development in Dunlop Industry, Hooghly.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 24th June, 1999.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of the Transport Department to make a statement on the reported Taxi Strike in Calcutta on 16.6.99 in protest against euro-norms. (Attention called by Shri Saugata Roy on 16.6.99).

**Shri Subhas Chakraborty :**

Mr. Speaker, Sir,

I rise to make a statement on the Call Attention Motion moved by Shri Saugata Roy. MLA, under Rule 198 of Rules of Procedure and Conduct of Business regarding the taxi strike in Calcutta on 16.6.99.

The different Owners and Operators Association went on strike in protest against the purported decision of the State Government to terminate permits of taxis which are more than 15 years old. The strike was called for from 6 P.M. of 15.6.99 till midnight of 16.6.99.

The pollution scenario in the country especially in urban areas is a source of concern to both the Central and State Governments. The motor vehicles sector has to accept the major responsibility for the present levels of pollution. The Hon'ble Supreme Court in an unilateral direction applicable in the National Territory of Delhi has laid down that all new private non-commercial vehicles shall conform to these norms by 1st June, 1999.

In a press conference held on 4.6.99, the Transport Department and the Environment Department of the State Government jointly announced certain measures to deal with polution in Calcutta. It was

indicated to the Press that under Rule 120(2) (c) of the West Benga Motor Vehicles Rule, a taxi permit cannot be renewed for a vehicle which is more than 15 years old unless such extension is granted by a Board for two-year periods upto a maximum of 5 years beyond the age of 15 years. The current orders of the Transport Department are that permit wil not be renewed in case of a taxi which is more than 17 years old from the date of first registration. The intention to strictly implement such order and to limit the life of a taxi permit to 15 years by 1.1.2001 was expressed in that Press Conference.

There are more than 20,000 taxis plying in the Calcutta traffic system, and a number of them are more than 15 years old. The role performed by metered taxis cannot be denied. The State Government is required to consider the interest of commuters and operators and the motor vehicle manufacturing industry in general along with the conditions of environment. The initiative had therefore been taken to implement the provision for termination of taxi permit, simultaneously allowing time to the owners and operators to undertake replacement of their vehicles.

A meeting is being convened on 25.6.99 with the Taxi Owners and Operators Associations. We are confident that the Members of these Associations will appreciate the intention of the State Government and support the efforts of the State Government in matters of traffic management and the interest of the owners and drivers. Occasionally harsh decision may be required for the benefit of the society in general.

I will take this opportunity to point out that the retirement norms of State Transport buses as laid down by administrative order are 8 years and 4 lakh kilometers. This could be basis for condemnation of other types of vehicles, subject to the conditions of fitness and conformity with emission norms etc. We have no problems in discussing questions which may arise in this regard with the industry constituents.

I hope the Hon'ble Members will apreciate the cause the State

Government is advocating and favourably support the Government to establish a healthien city and healthier traffic managedment system.

[12-10 – 12-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় একটি গুরুত্বপূর্ণ ফিলোজফিক্যাল কথা বলেছেন তার রিপ্লাই-এ। তিনি বলেছেন, Occasionally harsh decision may be required for the benefit of the society in general. এটা আমাদের দুর্ভাগ্য যে সোসাইটির জন্য হার্স ডিসিসন যেগুলি সেগুলি সুভাষবাবুকে দিয়েই বামফ্রন্ট সরকার নেওয়াচ্ছেন। সে অপারেশান সানসাইনের মাধ্যমে হকার উচ্ছেদই হোক বা পুরানো ট্যাক্সি বাতিল করে দেওয়াই হোক। আর সুভাষবাবুর যারা ঘনিষ্ঠ সমর্থক যেমন সুজিত বোস এদের সব (* * *) সি. পি. এম. পার্টি।

(গোলমাল)

আমি বলছি, সুভাষবাবু সব কঠিন ডিসিসনগুলি নেবেন আর সুজিত বোসেদের পার্টি ছেড়ে দিতে হবে। এই হচ্ছে আপনাদের বিচার

**মিঃ স্পিকার ঃ** 'পার্টি ছেড়ে দিতে হবে' এটা বাদ যাবে

**শ্রী সৌগত রায় ঃ** এটা হল পলিটিক্যাল সাইড আর অ্যাকচুয়াল সাইড যেটা সেটা হচ্ছে মন্ত্রী মহাশয় বলেছেন, এর আগে ট্যাক্সিগুলি ১৫ বছর চলতে পারত, তারপর দু বছর পর্যন্ত এদের এক্সটেনশন দেওয়া হত। এর পর ১৫ বছর-এর পর স্ট্রিক্টলি কেউ আর চালাতে পারবে না। মন্ত্রী মহাশয় হিসাব দিয়েছেন যে কলকাতায় ২৪ হাজারের মতন ট্যাক্সি চলে এবং তারমধ্যে ১০ থেকে ১২ হাজার ট্যাক্সি হচ্ছে ১৫ বছর বা তার কাছাকাছি পুরানো। এটা যদি স্ট্রিক্টলি ইমপ্লিমেন্ট করা হয় তাহলে ১০ থেকে ১২ হাজার ট্যাক্সি বসে যাবে। একটা ট্যাক্সিতে ড্রাইভার দু জন, ক্লিনার, মালিক নিয়ে ৪ জন করে যুক্ত থাকলে ৫০ হাজার লোক ডাইরেক্টলি এফেক্টেড হবে এর ফলে। কলকাতা পলিউশন ফ্রি হোক এটা আমরা সকলেই চাই। কিন্তু সেই পলিউশন একা ট্যাক্সিই তো করছে না, স্টেট বাস, প্রাইভেট বাস, মিনি বাস, বড় লরি, ট্রাক সবাই মিলে পলিউশন করছে। আপনাদের যে সিদ্ধান্ত সেটা শুধু মাত্র যেন ট্যাক্সির উপর এসে পড়ছে। আমার দুটি স্পেসিফিক প্রশ্ন যদি আপনি স্ট্রিক্টলি এটা ইমপ্লিমেন্ট করেন তাহলে যাদের ট্যাক্সি বসে যাবে তারা যাতে আবার ট্যাক্সি বার করতে পারে তারজন্য আপনারা কোন ইকনমিক হেল্প, সাবসিডি বা ব্যাঙ্কের অ্যারেঞ্জমেন্ট রাজ্যসরকার থেকে করে দেবেন কি না? আর

**Note :** * [Expunged as ordered by the chair]

যদি এটা স্ট্রিক্টলি ইমপ্লেমেন্ট করতে হয় তাহলে বলব যে অনেক পলিউশন কন্ট্রোল মেজার ইনস্ট্রুমেন্ট বেরিয়েছে যেগুলি গাড়িতে লাগালে যে এমিশন বের হচ্ছে সেটা কমে যাবে, পলিউশন কমে যাবে এবং ডিজেল স্মোক যেটা সেটাও কমে যাবে। এই রকম কোন যন্ত্র লাগালে পুরানো গাড়িকে চলতে দেওয়া হবে কি না? কারণ শুধু অর্থনৈতিক প্রশ্ন নয়, একটা মানবিক প্রশ্নও আছে। ১০ হাজার ট্যাক্সি রাতারাতি বসে গেলে লোকের অসুবিধা হবে। কাজেই লোকের অসুবিধার কথা ভেবে আপনি কি করছেন?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** আপাতত অনুমানের ভিত্তিতে কোনও সংখ্যা বলা ঠিক নয়। সেজন্য মাননীয় সদস্য সৌগত বাবুকে বলব যে একটু অপেক্ষা করুন। আমরা সংখ্যাটা অ্যাসার্টেন করছি যে পুরানো ডব্লিউ. বি. টি. ট্যাক্সি কত আছে। আমি একটা অনুমানের উপরে বলতে পারি যে সেটা ১০ হাজারের কাছাকাছি যাবেনা, অনেক নিচে থাকবে, যে ট্যাক্সি বদলের প্রশ্ন আসবে। ২৫ তারিখে একটা সভা হচ্ছে, এটা অ্যাসোসিয়েশন এবং অপারেটরদের নিয়ে করছি। সেখানে নির্দিষ্ট প্রবলেম নিয়ে যারা আসবে, ১৫ বছরের সময় সীমাকে কেন্দ্র করে যারা রিপ্লেসমেন্টের সমস্যায় পড়বেন, নিশ্চয়ই সরকারের পক্ষ থেকে উদ্যোগ থাকবে তাদের সাহায্য করার জন্য কি ভাবে কতটা করা যায়, এর সঙ্গে ব্যাঙ্ক যুক্ত আছে, রাজ্য সরকারেরও একটা ভূমিকা আছে। কাজেই মূল যে ব্যাপার, এখানে ড্রাইভার, অপারেটরদের ব্যাপার আছে। আমি ২৫ তারিখের পরে নির্দিষ্ট ভাবে বলতে পারব যে এটা কতটা কি ভাবে করতে পারব। দ্বিতীয় যেটা বলেছেন, সেটা খুবই গুরুত্বপূর্ণ যে, শুধু মাত্র ট্যাক্সির ক্ষেত্রে কেন হবে? নিশ্চয়ই নয়। সকলেরই ক্ষেত্রে ধীরে ধীরে বিষয়গুলি আইনের যে পরিধি আছে, সুপ্রীম কোর্টের যে গাইড লাইন হয়েছে, সেটার মধ্যে থেকে নিয়ন্ত্রণের চেষ্টা করব। আপনি যেসব থেডের সাজেসান দিয়েছেন, এটা মানা ভাল। তবে পরীক্ষা-নিরীক্ষা চলছে, এফেকটিভ হলে, গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার যে অথরিটি আছে, তাদের পার্মিশন নিয়ে, স্যাংশন নিয়ে এই ধরনের ট্রায়াল রান চলছে। এই মুহূর্তে সিদ্ধান্ত যা আছে সেটা আমি বলেছি।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Fifth Report of the Subject Committee on Environment & Co-operation, 1998-99

**Shri Md. Yaqub :** Sir, I beg to present the Fifth Report of the Subject Committee on Environment & Co-operation, 1998-99.

## Presentation of the Second Report of the Subject Committee on Social Welfare, 1998-99

**Shri Padmanidhi Dhar** : Sir, with your kind permission, I beg to present the Second Report of the Subject Comittee on Social Welfare, 1998-99, on Pre-voting Budget Scrutiny, 1998-2000.

## Presentation of the Second Report of the Subject Committee on Transport and Public Health Engineering, 1998-99

**Shri Shyama Prasad Basu** : Sir, I beg to present the Second Report of the Subject Committee on Transport & Public Health Engineering, 1998-99, on Pre-voting Budget Scrutiny, 1999-2000.

## Presentation of the 36th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1998-99.

**Shri Saugata Roy** : Sir, I beg to present the 36th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1998-99, on Pre-voting Budget Scrutiny on the Demands for Grants of the Department of Fisheries, 1999-2000.

## Presentation of the Second, Third & Fourth Report of the Subject Committee on Urban Development, Municipal Affairs, Housing Public Works and Tourism, 1998-99

**Shri Madan Mohan Nath** : Sir, I beg to present

(a) Second Report on Banga Bhawan at 3, Haily Road and Guest House at 2, Circular Road, New Delhi;

(b) Third Report on study visit to the Calcutta Medical College & Hospital, N.R.S. Medical College & Hospital, R.G.Kar Medical College & Hospital, Abinash Dutta Maternity Home, North Subarban Hospital and Lady Duffrin Hospital;

(c) Fourth Report of the Subject Committee on Urban Development, Municiapl Affairs, Housing, Public Works and Tourism on Pre-voting Budget Scrutiny 1999-2000.

**Presentation of the Sixteenth Report of the Subject Committee on Health and Family Welfare, West Bengal Legislative Assembly**

**Dr. Gouri Pada Dutta :** Sir, I beg to present the Sixteenth Report of the Subject Committee on Health and Family Welfare, 1998-99, on Pre-voting Budget Scrutiny, 1999-2000.

[12-20 – 1-30 p.m.] (including adjournment)

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে লেবার বাজেট আছে। আজকে বন্ধ কলকারখানা খুলবার দাবিতে কংগ্রেস বিধায়করা এবং লাডলো মিলের শ্রমিক যাদের নেতৃত্বে রয়েছেন শ্রী রামজনম মাঝি, সবাই বাইরে লবিতে অবস্থান করছেন। রাজ্যে ১৫টি চটকল বন্ধ এবং ৫০,০০০ শ্রমিক আজকে কর্মহীন। কেন্দ্রীয় সরকারের এন. টি. সি.ও বন্ধ হয়ে যাচ্ছে। ডানলপ বন্ধ, মেটাল বক্স বন্ধ। এই অবস্থায় লেবার বাজেট করে লাভ কি?

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি হাউসকে জানাচ্ছি যে, প্রবীণ বিপ্লবী, চট্টগ্রাম মহাবিদ্রোহের অন্যতম নায়ক গণেশ ঘোষের জন্ম শতবার্ষিকী আগামী ২২শে জুন শুরু হচ্ছে যিনি ১৯৫২, ১৯৫৭, ১৯৬২ সালে এই হাউসের সদস্য ছিলেন এবং ১৯৬৭ সালে দক্ষিণ কলকাতা লোকসভা কেন্দ্রে প্রতিনিধিত্ব করেছিলেন। ১৮ই এপ্রিল, ১৯৩০ সালে মাষ্টারদার নেতৃত্বে চট্টগ্রামে যে মহাবিদ্রোহ হয়েছিল তার অন্যতম নায়ক ছিলেন গণেশ ঘোষ। ১লা সেপ্টেম্বর ১৯৩০ তিনি আত্ম গোপন করেন এবং দীর্ঘ ১০ বছর তিনি আত্মগোপন করে ছিলেন। তাঁর স্মরণে আপনার নেতৃত্বে একটি কমিটি করা হোক এবং ২২শে জুন থেকে এক বছর ধরে তাঁর জন্ম শতবার্ষিকী পালন করা হোক।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে অশোক ভট্টাচার্য মহাশয় কারগিলে আমাদের রাজ্যের যেসব সৈন্য নিহত হয়েছেন তাঁদের ফ্যামিলিকে ২ লক্ষ করে টাকা দেবার কথা ঘোষণা করলেন। কিন্তু সাথে একটি কথা বললেন—যারা মারা যাবেন তাঁদের ফ্যামিলিকেও ঐ টাকা দেওয়া হবে। অর্থাৎ পরোক্ষে উনি তাদের মৃত্যু কামনা করছেন। কাজেই ঐ অংশটা এক্সপাঞ্জ করুন। কারণ কথাটা বলা ঠিক হয়নি।

দার্জিলিংয়ে জেলা শাসক এবং পুলিশ সুপার যেতে পেরেছেন। রাজ্যে ৪৮ জন মন্ত্রী. অথচ তাঁদের কেউ সেখানে যেতে পারেননি। কেন্দ্রে একটি সাম্প্রদায়িক সরকার, কাজেই তাদের কেউ যাননি সেটা ছেড়ে দিলাম, কিন্তু রাজ্যের মন্ত্রীরা সেখানে যাবেন না কেন?

**Mr. Speaker :** Mr. Mannan, the Minister made a policy statement. Try to understand this that those who will be killed in action their families will be given a compensation of rupees two lakhs. So it is a policy. The Government does not take a policy decision that every case will have to be decided individually. It is a policy dicision. Why don't you understand the thing? It is—those killed in action their family members will receive rupees two lakhs as compensation. This is a policy decision. But it does not relate to the people in future dying or not dying. Understand the context of what he is saying.

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে ইন্টারপ্রিটেশন দিয়েছেন সেটা ঠিক নয়। মন্ত্রী মুখ ফসকে কথাটা বলে ফেলেছেন। মুখ থেকে বেরিয়ে গেছে ভুল করে, নিশ্চয়ই উনি ঐভাবে বলতে চাননি। কাজেই ওটা রাখা ঠিক হবে না প্রসিডিংসে।

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

[1-30 – 1-40 p.m.] (After recess)

## MENTION CASES

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্গিল যুদ্ধে যে সমস্ত ভারতবর্ষের সৈনিক মারা গিয়েছে তার মধ্যে কিছু গোর্খা সৈনিক মারা গিয়েছে। আমি তাদের জন্য ক্ষতিপূরণ দেওয়ার দাবি করেছিলাম। এই বামফ্রন্ট সরকার, যে সমস্ত সৈনিক মারা গিয়েছে আমাদের রাজ্যে, তাদের জন্য ২ লক্ষ টাকা তাদের পরিবারকে আর্থিক সাহায্য দেওয়ার কথা ঘোষণা করেছেন। তার জন্য আমি গোর্খা হিল কাউন্সিলের চেয়ারম্যানের পক্ষে থেকে এবং পাহাড়বাসীর পক্ষ থেকে এই বামফ্রন্ট সরকারকে স্বাগত জানাচ্ছি এবং ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেঙ্গল মোশন পিকচার অ্যাসোসিয়েশনের প্রায় ২০ হাজার কর্মচারী আজকে বিক্ষোভ দেখাতে এসেছে। তারা শ্রমমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছে, সেখানে নরেন্দ্রনাথ দে মহাশয় এবং অন্যান্য নেত্রীবৃন্দ উপস্থিত ছিলেন। ১৯৯৬ সালের জানুয়ারি মাসে চুক্তি হয়েছিল ১৯৯৯ সালের জানুয়ারি মাসে সংশোধিত

বিল এবং তাদের বেতন পেমেন্ট করা হবে। কিন্তু তা আজ পর্যন্ত হয়নি। সেই জন্য তারা আজকে বিক্ষোভ দেখাতে এসেছিল। আজকে সমস্ত শ্রমিক বেকার হয়ে যাচ্ছে, আজকে কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আজকে সিনেমা হলে কর্মচারীরা স্ট্রাইক ডেকে দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সিনেমা হলের কর্মচারীদের সংশোধিত বেতন চালু হয়, যারা বসে আছে তাদের যাতে কাজের ব্যবস্থা হয় এবং সিনেমা হল খোলার ব্যবস্থা করেন।

**Mr. Speaker :** Now the privilege notice given by Shri Abu Ayes Mondal. I have been informed by the Chief Whip of the Opposition that the concerned member is unwell and he is not in a position to attend the House for several days. He will let me know on 23rd of June as to when it will be possible for him to attend the House. and the matter will be taken up then.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 39

**Mr. Speaker :** There are 58 cut motions to Demand No. 39. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

Shri Gyan Singh Sohanpal
Shri Abdul Mannan
Shri Sudhir Bhattacharjee
Shri Ashok Kumar Deb
Shri Sultan Ahemd
Shri Nirmal Ghosh
Shri Sanjoy Bakshi
Shri Sankar Singha
Shri Tarak Bandyopadhyay
Shri Pankaj Banerjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

Shri Tapas Banerjee
Shri Shyamadas Banerjee
Shri Saugata Roy
Shri Md. Sohrab
Shri Kamal Mukherjee
Shri Deba Prasad Sarkar

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পিকার স্যার, প্রথমে আমি আপনার অনুমতি নিয়ে বলছি, অনুদান নাম্বার ৩৯ নম্বরে শ্রম ও কর্ম নিয়োগ খাতে ব্যয় বরাদ্দের দাবি না বলে পণ্ডশ্রম ও সাকারকে বেকার করার খতে ব্যয় বরাদ্দের দাবি বললে আমি হয়ত কিছুটা সমর্থন করতাম। আমি বামফ্রন্ট সরকারের ২২ বছরের কথা বলব না, কারণ ২২ বছরের কথা এই অল্প পরিসরে শেষ করা যাবে না।

আমি পশ্চিমবাংলার গত দু'তিন বছরের ঘটনার কথা উল্লেখ করব। স্যার, আপনি হাউসের চেয়ারে দুজন মন্ত্রীকে দেখতে পাচ্ছেন না, দে আর লিস্ট ইন্টারেস্টেড, তাই আসেন নি। তাঁদের একজন হচ্ছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ভারপ্রাপ্ত মন্ত্রী, তিনি আসেননি। তিনি কিছু করতে পারছেন না। তাঁর নাম হচ্ছে মহম্মদ আমিন। তিনি পশ্চিমবাংলার বেকারদের বুকে আমন ধান চাষ করে বেড়াচ্ছেন। আর একজন হচ্ছেন বংশগোপাল চৌধুরি, কারিগরি শিক্ষার ভারপ্রাপ্ত মন্ত্রী। তিনিও আসেননি। তিনি কারিগরি শিক্ষা নিয়ে যারা বেরোচ্ছে, যারা আই. টি. আই. থেকে শিক্ষা নিয়ে বেরোচ্ছে, সেই সমস্ত বেকার যুবকদের বংশ দিয়ে বেড়াচ্ছেন। তিনি আসেননি। আর শান্তিবাবু সম্বন্ধে আমি বলব না। তিনি শান্তির ঘট। শ্রমিকদের সম্বন্ধে তাঁর কিছু করার পরিকল্পনা নেই। মালিকরা বলছে লক-আউট করে দেব। তিনি বলছেন, ওঁ শান্তি। এই কথাগুলো বলার পর আমি আমাদের যে ৫৮টি কাট মোশন এসেছে—শান্তিবাবু সেগুলো পড়েছেন কিনা জানিনা, সেগুলোর প্রত্যেকটিই রিজনঅ্যাবল। ৫৮ লক্ষ বেকারদের জন্য এই সরকারের এই ডিপার্টমেন্ট কিছু করেনি। তাহলে এই কাট মোশনগুলো কি ইরিজনঅ্যাবল, অযৌক্তিক? শান্তিবাবু তাঁর বক্তব্যের শেষে বলবেন যে, আমি কাট মোশনগুলো গ্রহণ করতে পারলাম না। আমি এই ৫৮টি কাটমোশনকে ১৫৮ পারসেন্ট সমর্থন করে এবং ৩৯নং গ্রান্ট যা এনেছেন তাকে এক পারসেন্টও সমর্থন না করতে পেরে লেবার বাজেটে আমার বক্তব্য শুরু করছি। স্যার, আমি শ্রম দপ্তরের মাননীয় মন্ত্রীকে বলছি, পরে অন্যদের বলব। আমি শ্রম মন্ত্রীকে জিজ্ঞাসা করি, আপনি কি খবর রাখেন, ১৯৯৮-৯৯ সালের যে ইকনোমিক রিভিউ আপনি দিয়েছেন, আমি প্রথমেই শুরু করছি, নতুন শিল্প তো নেই, কিন্তু যেগুলো ছিল তার কতগুলো লকআউট হয়েছে? আপনি বলেছেন, যারা কর্মচ্যুত

হয়েছেন এই রকম ১৬০টি। আপনি ইকনোমিক রিভিউতে এটা দিয়েছেন। আপনি অস্বীকার করতে পারেন। এগুলো ভুল ছাপা হয়েছে বলতে পারেন। ১৬০টি, যেগুলো লকআউট বলে ঘোষিত, সেখানে ৫০০ করে টাকা অনুদান দিয়ে আপনি বলছেন, তোমরা সংসার চালাও। আমার কাছে যে খবর আছে, আমি আপনাকে বলছি, ১,৭৬০টি লকআউট আছে। আমি কতকগুলো কারখানার নামও বলে দিতে পারি—যেমন, জুপিটার গ্রোয়ারিজ, গ্রীস ফসিকো, ইস্টার্ন এক্সপ্লোসিভ। এসবের হিসাব ওঁর কাছে নেই। ওঁর কাছে এই রকম হিসাব নেই, এই রকম শ্রমিকদের যারা সাকার ছিল, তারা বেকার হয়ে গেছে। ওঁর কাছে এই হিসাব নেই যে, এগুলো বন্ধ আছে। মাননীয় মন্ত্রীর অপদার্থতার জন্য বন্ধ আছে। লেবার কমিশনার, এ. এল. সি.—হোয়াট ইজ দেয়ার অ্যাকটিভিটি? আমার ব্যক্তিগত কতকগুলো অভিজ্ঞতা আছে—যেমন, জোকাতে আর. কে. নিউট্রিশাস বন্ধ। লেবার কমিশনারকে, রেসপেকটিভ ডিপার্টমেন্টকে বলা হল। মালিক নাকে তেল দিয়ে ঘুমাচ্ছে। তিন চারটি নোটিশ যায়। মালিক আসে না। লেবাররা হানা দেয়। আল্টিমেটলি সেটি লকআউট হয়ে যায়। লেবার কমিশনার, এ. এল. সি. এরা যে ইনস্ট্রাকশন দিয়ে দিচ্ছেন—এরা কি ইনস্ট্রাকশন দেবেন? শ্রমিকদের কি করে ইনস্ট্রাকশন দেবেন আমি জানিনা। স্যার, বর্তমান বামফ্রন্ট সরকার মালিকদের সরকার। আমি পার্সোনালি কাউকে অ্যাটাক করতে যাব না। শান্তিবাবুর মতো লোক মালিকদের কাছ থেকে ইলেকশন ফাণ্ড কালেকশন করবেন, এটা আমি বলতে পার না। কিন্তু ম্যাক্সিমাম কেসে দেখা গেছে, পশ্চিমবাংলায় লকআউটের পরে রিট্রেঞ্চমেন্ট হচ্ছে। ইল্লিগ্যাল রিট্রেঞ্চমেন্ট করছে মালিকরা। মালিকরা স্বেচ্ছায় লকআউট করছে, ইল্লিগ্যাল ক্লোজার করছে। লকআউট না হলে ওরা টেকনিক্যালি লে অফ করছে। আস্তে আস্তে লে অফের পর্যায়ে পড়ে যাচ্ছে।

[1-40 – 1-50 p.m.]

জুপিটার ব্রিয়ারের মালিক পক্ষ পরিষ্কার করে চ্যাটার অফ ডিমাণ্ডে জানিয়েছে যে, তাদের মুনাফা হচ্ছে, লাভ হচ্ছে, তাহলে এই লাভ হওয়া সত্ত্বেও হঠাৎ করে রাতারাতি নোটিশ ধরিয়ে দিয়ে লক আউট ঘোষণা করা হল কেন? লেবার কমিশন বা লেবার ডিপার্টমেন্টের কারুর সেখানে যাওয়ার প্রয়োজন আছে বলে মনে করেন না। আজকে ওখানে শ্রমিকরা ৭ মাস ধরে মাইনে পাচ্ছে না। আমি ডানলপের কথা আর তুলছি না। তারপরে এক্সপ্লোসিভ ফ্যাক্টারি গত ৩ বছর ধরে বনধ এবং শ্রমিকরা মাইনে পাচ্ছে না। এতে কোনও ভূমিকা নেই লেবার কমিশনের বা লেবার ডিপার্টমেন্টের। এতে অ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনারেরও কোনও ভূমিকা আছে কিনা জানিনা। ওদের সদিচ্ছা না থাকার কারণ হচ্ছে আপনাদের দিক থেকে এর কোনও জবাব আপনারা চান না, যারফলে আজকে এইভাবে লক আপ এবং ক্লোজার বেড়ে চলেছে। এমন কি ইউনিয়নের নেতাদেরও

কোনও ভূমিকা আছে বলে মনে হয় না। শ্রমিকদের কোন কোন জায়গায় ত্রুটি আছে সেসব কিছু ইউনিয়ন দেখে না। শ্রমিক এবং মালিক পক্ষের সঙ্গে যে একটা ইনভলভমেন্ট দরকার, তার কিছুই করে না। শুধুমাত্র ইলেকশন ফাণ্ডের সময়ে শ্রমিকদের কাছে যাবে, এছাড়া তাদের সঙ্গে কোনও সম্পর্ক নেই। আপনার ইণ্ডিয়ান কনস্টিটিউশনের আর্টিকেল ৪৩ সাব সেকশন এতে পরিষ্কার করে বলা হয়েছে যে, পার্টিসিপেশন অফ ওয়ার্কারস ইন ম্যানেজমেন্ট, কিন্তু আপনার কোথায় তার চেষ্টা নেওয়া হচ্ছে? আপনাদের তরফ থেকে শ্রমিক এবং ম্যানেজমেন্টের মধ্যে একটা পার্টিসিপেশন দরকার তার কোনও চেষ্টাই করা হয়নি। আজকে এই পার্টিসিপেশন ২-৩টে কারণে করা সম্ভব হয় নি। তার একটা কারণ হচ্ছে লেবার এবং ইউনিয়ন নেতাদের মধ্যে একটা সম্পর্ক নেই, একটা অজ্ঞতা এখানে রয়েছে। দ্বিতীয়ত শ্রমিকদের ইল্লিটারেশির জন্য মালিকপক্ষ এক তরফাভাবে সিদ্ধান্ত নিয়ে নিচ্ছে। আমাদের তো আপনার চ্যাটার অফ ডিমাণ্ডের সময়ে মালিক পক্ষ খাতা খুলে দেখিয়েছে যে, সরকার পক্ষের থেকে পে স্কেল ফিক্সেশন বেঁধে দিয়েছে। এই যে পে স্কেলের ফিক্সেশন বেঁধে দেওয়া হল কাদের সঙ্গে বসে আপনারা এই কাজ করলেন? কোন শ্রমিক নেতার সঙ্গে বসে এই কাজ করেছেন? কোন শ্রমিক কর্মচারীদের সঙ্গে বসে এই কাজ করেছেন সেটা বলুন। সেখানে ম্যানেজমেন্ট আমাদের খাতা খুলে দেখিয়েছে যে, আপনার ৮০৫ ছিল, সেখানে আপনার ২০৩ নেমে এসেছে। সেখানে শ্রমিকদের কথা কোনও চিন্তা না করেই সিদ্ধান্ত নেওয়া হল। যারফলে আজকে মালিক পক্ষ নিজেই সিদ্ধান্ত নিয়ে নিচ্ছে এবং লক আউট ঘোষণা করছেন। মালিক পক্ষের সঙ্গে শ্রমিকদের যে বোঝাপড়া হওয়ার দরকার সেটা হচ্ছে না। ইউনিয়ন কোনও ব্যবস্থাই নিচ্ছে না। এবং একতরফাভাবে মালিক পক্ষ সিদ্ধান্ত নিয়ে চলেছে। এই প্রসঙ্গে আমার কনস্টিটিউয়েন্সি বলব না, আমার বন্ধুর জায়গা সিউড়িতে সমস্ত কারখানা বন্ধ হয়ে রয়েছে। মাননীয় মন্ত্রী খবর রাখেন কিনা জানিনা ঝিম্পা এক্সক্লুসিভ ফ্যাক্টারি, আমেদপুর সুগার মিল ধুঁকছে। বীরভূমের যেসব শিল্প ছিল কংগ্রেস আমলে আজকে সেগুলো বন্ধ হয়ে গেছে। আপনারা এখানে বলছেন যে, আমরা ৫০০ টাকা করে অনুদান দিচ্ছি। আমি মাননীয় স্পিকার সাহেবের মাধ্যমে সমস্ত মন্ত্রীদের বলছি যে, তাদেরকে আমি ৭০০ টাকা করে অনুদান দেব এবং তা দিয়ে সংসার চালাতে হবে, মন্ত্রী হয়ে থাকা চলবে না। ওই ৭০০ টাকা অনুদানে মন্ত্রীকে আমি বিনয়ের সঙ্গে বলতে চাই যে, বহুক্ষেত্রে একতরফাভাবে মালিকপক্ষ সিদ্ধান্ত নিয়ে চলেছেন। একটা বেআইনি রিট্রেঞ্চমেন্ট মালিক পক্ষ করে চলেছেন। এবং মালিকপক্ষের সদিচ্ছাতেই সব কাজ হচ্ছে, এতে লেবার কমিশনারে কোনও ভূমিকা থাকছে না। আগে যেমন আমরা লেবার অফিসারদের সঙ্গে বসে আলোচনা করে কাজ করতাম, এখন আর সেসব কিছুই হয় না। আমরা অফিসারদের সঙ্গে কথা বলেছি, তারা বলেছেন আমাদের কোনও গাইড লাইন নেই।

কোন ভাবে এগোতে হবে তার কোনও নির্দেশ তাদেরকে দেওয়া হয় না। কোন রুলের ফিক্সেশন কিভাবে হবে সেটা করা হয়নি। শুধু ওয়েলফেয়ারের কথা বলা হয়েছে কিন্তু সেই ওয়েলফেয়ার শ্রমিকদের স্বার্থে কোনও কাজে লাগেনি। শ্রমিকের মঙ্গল হয়না। আজকে শ্রমিককের মঙ্গলে যারা সাকার শ্রেণী আছেন তারাও বেকার হয়ে যাচ্ছেন আপনাদের অপদার্থতার জন্য। ই. এস. আই. স্কিমে শ্রমিকরা টাকা দিচ্ছে, মালিক পক্ষ কাটছে, তারাও দিচ্ছে, কিন্তু ই. এস. আই. হাসপাতালে গিয়ে দেখুন হোয়াট বেনিফিট দে আর গেটিং? একবারও কি খবর নেওয়ার চেষ্টা করেছেন রেসপনসিবিল অফিসারকে পাঠিয়ে? কোনও খবরই আপনারা নেননা। ই. এস. আই. এর অন্তর্ভুক্ত যে সমস্ত এমপ্লয়ি তারা ডাক্তারকে দেখতে পায়না, ঔষধও পায়না। ফলে অনেক জায়গায় যেখানে নূতন নূতন কারখানা হচ্ছে, সেখানে শ্রমিকরা তারা বলছে আমরা ই. এস. আই. এর অন্তর্ভূক্ত হতে চাইনা; ই. এস. আই. এর টাকা কাটাব না। ই. এস. আই. এর টাকা কাটানোর পরিবর্তে ঐ টাকা তাদের নামে রেকারিং করে দিন। প্রভিডেন্ট ফাণ্ড এর টাকা সরাসরি কাটার ক্ষমতা আপনাদের নেই। ফলে কি হচ্ছে, রিটায়ার্ড করার পরেও শ্রমিকরা তারা পি. এফ. এর টাকা পাচ্ছে না। খোঁজ নিয়ে হয়ত দেখা যাবে রামায়ণ আমলের এমপ্লয়িও টাকা পায়নি। মাননীয় মন্ত্রীকে আমি বিনয়ের সঙ্গে বলতে চাই, কোনও পারসোনাল অ্যাটাক নয়, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির অবস্থা জঘন্য। সেখানকার অফিসাররা আমন ধানের চাষ করছেন বেকারদের বুকে। এটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর অফিস নয়, ওটা মানি এক্সচেঞ্জ এর অফিস। ওখানে মানি রোজগার হচ্ছে। আমার ওখানে আপনি যদি শান্তি ঘটক নামে কল বার করতে চান, সিউড়ি এক্সচেঞ্জ থেকে তাহলে শান্তি ঘটক নামে কল বার করে দেব। কি করে এটা হয়? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আজকে ঘুঘুর বাসা হয়ে গেছে, সেখানে যে সমস্ত এমপ্লয়িরা বসে আছেন তারা জানেন কি করে কল বার করতে হয়। ৭৮ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে তারা কল পাচ্ছেন না, আর ৯৪ সালের ক্যাণ্ডিডেট সে কল পাচ্ছে। এই ব্যাপারে অনেস্ট অফিসার আছেন তিনি লিখিতভাবে দিতে ভয় পাচ্ছেন। কো-অর্ডিনেশন কমিটির প্রেসারে। আমি সি. পি. এম.-এর লোকাল এম. এল. এ. বলব না, বিধায়কের প্রেসার আছে, সি. পি. এম.-এর এল. সি.র প্রেসার আছে। সেখানে আমার রিপ্রেজেনটেটিভ আছে, সে বলছে আমরা, উই আর হেল্পলেস। সব জায়গায় যদি হেল্পলেস হয় তাহলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ তুলে দিন, এই খাতে বিরাট ব্যয় বরাদ্দ চেয়েছেন, যেটা সেটা বেঁচে যাবে, ঐ টাকাটায় ইণ্ডাস্ট্রি করে দিন। সেখানে বেকারদের চাকরি হবে। আপনি জানেন পশ্চিমবাংলায় এই মুহূর্তে আপনি যেখানে বসে আছেন, সেখান থেকে একটা বড় কারখানা লিপ্টন সে হিন্দুস্থানের সঙ্গে অর্থাৎ হিন্দুস্থান লিভার এর সঙ্গে মার্জ করল। আমরা ভাবলাম বামফ্রন্ট সরকার আছে, সেখানে হাজার কর্মচারী ছিল, সেটা বেড়ে হয়ত ২ হাজার কর্মচারী হবে। ডু ইউ

নো লিপ্টনে আজকে ১৬০ জন কর্মচারী আছে? এটা কি করে হল? লিপ্টন হিন্দুস্থানের সঙ্গে মার্জ করছে। এখানে শ্রমমন্ত্রী বসে আছেন তিনি জানেন লিপ্টনে লক আউট হয়নি। সেখানে ১০৬০ জন কর্মচারী ছিল, সেটা ১৬০ হল, কি করে হল, ভি. আর. এস. দিয়ে। আপনি মহারাষ্ট্রে যান, সেখানে ৫ পারসেন্ট থেকে ১০ পারসেন্ট ভি. আর. এস. হয়, এখানে ভি. আর. এস. নয়। এটা এফ. আর. এস. অর্থাৎ ফোর্সফুলি রিটায়ার্ডমেন্ট স্কিম। আপনাদের ব্লেসিঙে ম্যানেজমেন্ট এটা করছে। ভি. আর. এস. না নিলে কারখানা তুলে দেবে এই ভয় দেখিয়ে ভি. আর. এস. আজকে এফ. আর. এস. হয়ে গেছে। তারাতলায় গ্রীস ফসিকো সেন্ট পারসেন্ট ভি. আর. এস. দিয়েছে। মালিক পক্ষ ভয় দেখিয়েছে, আমরা সরকারকে জানিয়েছি।

[1-50 – 2-00 p.m.]

কিন্তু আপনাদের কোনও হুঁশ নেই। আজকে গ্রীস ফসিকো কোম্পানিতে যেখানে ৩৩০ জন কর্মচারী ছিল, এখন সেখানে কর্মচারীর সংখ্যা শূণ্য। এফ. আর. এসের দৌলতে পশ্চিমবাংলার বুকে এই অবস্থা হচ্ছে। আজকে অত্যত বিনয়ের সঙ্গে বলতে চাই অনেক কিছু, কিন্তু এত অল্প সময়ের মধ্যে সব কথা বলা যাবেনা। আজকে আই. টি. আই থেকে যারা পাশ করে বেরোচ্ছে তাদের আপনাদের সরকার কোনও পার্মানেন্ট জব দিতে পারছে না। আমি লার্সেন অ্যাণ্ড টুব্রোতে দিতে বলছি না, হিন্দুস্থান লিভারে দিতে বলছি, যেখানে আপনাদের ক্ষমতা আছে সেই সি. ই. এস. সি-তে কেন আই. টি. আই শিক্ষণপ্রাপ্তদের চাকরি দেবে না। বজবজে সি. ই. এস. সি-র যে ইউনিট আছে সোনেও তাদের চাকরি দেওয়া হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলতে চাই, এখানে নতুন ইণ্ডাস্ট্রি স্থাপনের কোনও চেষ্টা হয়নি, তাই শ্রমিকরা বেকার, মৃত্যুপথ যাত্রী। স্যার, আপন মনে করুন, এই হাউসে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন আমার মেমারি যদি শর্ট না হয়ে থকে এবং কম্পিউটার যদি ফেল না করে—ডানলপে যে শ্রমিকটি আত্মহত্যা করেছে তার মেয়ের দায়িত্ব নেওয়া হবে। হ্যাভ দে টেকেন ইট? শ্রমিকদের দায়িত্ব নেওয়া তো দূরের কথা, এই হাউসে যে মেয়েটির দায়িত্ব নেবার কথা বলেছিলেন তার দায়িত্ব নেওয়া হয়নি। এই দপ্তরের কাছে রিট্রেঞ্চমেন্টের প্রকৃত হিসাব নেই কেন? আজকে পশ্চিমবাংলায় লিগাল লক-আউট, ইল্লিগাল লক-আউটের কোনও হিসাব আছে কি? আপনি লিখিতভাবে জানিয়েছেন এইগুলির হিসাব করার চেষ্টা করা হয়নি। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো ঠিকমতো কাজ করছে না। আপনি লেবার কমিশনারকে বলুন কটা লেবার ডিসপিউট আছে? আমি বাইশ বছরের হিসাব দিতে বলছি না, গত দু বছরে কটা লেবার ডিসপিউট মিটমাট হয়েছে এবং কটা ডিসপিউট লেবার ডিপার্টমেন্টে পেণ্ডিং পড়ে আছে? আজকে কটা ডিসপিউট থ্রু লেবার কমিশনার বা এ. এল. সি গেছে

এবং কটা কেস মালিকের পক্ষে গেছে এবং কটা কেস শ্রমিকের পক্ষে গেছে? এই হিসাবটা পশ্চিমবামলার সরকার দিতে পারবে না। তাই আজকে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত ব্যানার্জি** ঃ মিঃ ডেপুটি স্পিকার স্যার, ডিমাণ্ড নম্বর ৩৯-এর অধীন শ্রমিক ও কর্মনিয়োগ খাতে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং তার সাথে সাথে বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। প্রস্তাবটি উপস্থাপন করতে গিয়ে দেশের বাস্তব পরিস্থিতির যথাযথ বিশ্লেষণ হওয়া দরকার। শিল্প সঙ্কট এবং সাধারণ শিল্প সম্পর্ক স্থাপনে পশ্চিমবঙ্গ সরকার তার দৃষ্টিভঙ্গি যথাযথভাবে উপস্থাপন করেছেন তার প্রতিবেদন। মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনারা সবাই জানেন যে, ১৯৯১ সালে কংগ্রেস সরকারের নীতি এবং বর্তমানে বি. জে. পি সরকারে যে নীতি কার্যকর করার জন্য প্রচেষ্টা চালাচ্ছেন এই নীতির কু-প্রভাব দেশের অন্যান্য শিল্পক্ষেত্রগুলোর উপরে পড়েছে। অর্থনীতির উপর পড়েছে। আমাদের রাজ্যেও এর প্রভাব পড়েছে। আর, এর ফলেই বিভিন্ন ক্ষেত্রে শিল্প যেমন বন্ধ হচ্ছে, শুধু তাই নয়, তীব্র বেকার সমস্যার সৃষ্টি হচ্ছে। এই নীতির যারা প্রণেতা, এর দায়িত্ব তাদের নিতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণে আছে যে, এই হাউসে কয়েকদিন আগে পাবলিক সেক্টর বন্ধ করে দেওয়ার যে চক্রান্ত, যার মধ্যে পশ্চিমবাংলার ৬টি পাবলিক সেক্টর ছিল, এবং তার সঙ্গে বেসরকারি শিল্প যা বন্ধ হয়ে আছে তা খোলার দাবিতে সর্বদলীয় প্রস্তাব এখানে গৃহীত হয়েছিল—যে প্রস্তাবে উপস্থিত সমস্ত রাজনৈতিক দল সমর্থন জ্ঞাপন করেছে। হাউসকে এটাও জানাতে চাই, ৬টি পাবলিক সেক্টর বন্ধের বিরুদ্ধে যে প্রস্তাব নেওয়া হয়েছিল, তার সঙ্গে নবতম সংযোজন হল দুর্গাপুর অ্যালয় স্টিল প্ল্যান্ট। আপনারা পত্র-পত্রিকায় দেখেছেন, দুর্গাপুর অ্যালয় স্টিল প্ল্যান্ট বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত ইতিমধ্যে গৃহীত হয়েছে। ভারতে অবাক লাগে, এই দুর্গাপুর অ্যালয় স্টিল প্ল্যান্ট, যেখানে ৫,৩০০ শ্রমিক কাজ করেন, যেখানে চার শতাধিক মিশ্র ইস্পাত তৈরি হয়,—যে ইস্পাত আমাদের প্রতিরক্ষা দপ্তর জাহাজের ব্যবহার করে, সেই ইস্পাত কারখানাকে কেন বন্ধ করে দেওয়া হয়েছে সাধারণ দৃষ্টিতে তার কারণ খুঁজে পাওয়া যায় না। এর কারণ অনুসন্ধান করতে হবে। আমেরিকার ম্যাকন্স তাদের রিপোর্টে লিখেছে, 'সেইল'-কে যদি বাঁচাতে হয়, তাহলে কয়েকটি শিল্প কারখানাকে বন্ধ করে দিতে হবে, যেগুলোর মধ্যে আমাদের 'ইসকো' এবং দুর্গাপুর অ্যালয় স্টিল প্ল্যান্ট' অন্তর্ভূক্ত হয়েছে। স্যার, ভাবলে অবাক হয়ে যেতে হয় যে, এই প্ল্যান্টের সমস্ত ডিপার্টমেন্ট যেখানে আই.

এস. ও.-২০০০ সার্টিফিকেট পেয়েছে, প্রোডাকশনের দিক থেকে গুরুত্বপূর্ণ এবং নির্ভরযোগ্য উৎপাদন থাকা সত্ত্বেও এই কারখানাটি বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত গৃহীত হয়েছে। এ এক কঠিন অবস্থা। শুধু তাই নয়, তাদের লক্ষ্য হচ্ছে পাবলিক সেক্টরগুলোকে বন্ধ করে দেওয়া। এই আক্রমণ নেমে এসেছে প্রধানত কন্ট্রাক্টর-ওয়ার্কার এবং অস্থায়ী শ্রমিকদের উপর। যে প্রস্তাব উপস্থাপন করা হয়েছে, তাতে কেন্দ্রিয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে অ্যাপ্রোপ্রিয়েট গভর্নমেন্টের ক্ষমতা এখনও পর্যন্ত সঠিক ভাবে সুনির্দিষ্ট ভাবে দেননি। আমরা হাড়ে হাড়ে অনুভব করছি, এই ধরনের পাবলিক সেক্টরগুলো যখন বন্ধ হয়ে যাওয়া মুখে, সেখানে কন্ট্রাক্টর এবং শ্রমিক ছাঁটাইয়ের মুখোমুখি হয়। সেখানে তারা পশ্চিমবঙ্গের শ্রম কমিশনারকে অগ্রাহ্য করে বলে—তার কোনও অধিকার নেই কেন্দ্রিয় সরকারের রাষ্ট্রায়ত্ত্ব শিল্পের শ্রমসমস্যা মেটাবার ক্ষেত্রে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই বিষয়টা গুরুত্ব সহকারে বিবেচনা করতে হবে।

এরা ভি. আর. এস. ইত্যাদি নানান ধরনের শ্রমিক ছাঁটাইয়ের পরিকল্পনা করছে। আমরা জানি, এইগুলো হচ্ছে ইণ্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ফাণ্ড। ইণ্ডাস্ট্রিগুলোর মডার্নাইজেশন এবং রিভ্যাম্পিং-এর জন্য এই ফাণ্ড ব্যবহৃত হওয়ার কথা। সেই ফাণ্ড এর টাকা দিয়ে এরা শ্রমিক ছাঁটাই-এরজন্য ভি. আর. এস. ইত্যাদি প্রোগ্রাম গ্রহণ করছে। এটা সর্বাংশে নিন্দনীয়। এটা ভারতবর্ষে কারখানা পুনরুদ্ধার-এর প্রস্তাবকে বানচাল করবে, কেননা, এই ফাণ্ড অন্যত্র ব্যবহৃত হচ্ছে। যেমন ইঞ্জিনিয়ারিং, পাট, চা ইত্যাদির ক্ষেত্রে কিছু পণ্য সরবরাহের ক্ষেত্রে বিভিন্ন নীতি গ্রহণ করছে। শুধু উদার আমদানি নীতি নয়।

[2-00 – 2-10 p.m.]

ইমপোর্টের ক্ষেত্রে ট্যাক্স মুকুব করার কোনও প্রশ্ন নেই। হালফিলে দেখা যাচ্ছে যে, সার্ক অন্তর্ভুক্ত দেশগুলির ক্ষেত্রে তারা কিছু কিছু সিদ্ধান্ত গ্রহণ করেছে, যেটা আমাদের রাজ্যের বেসিক ইণ্ডাস্ট্রির উপর আঘাত হানবে। এই হচ্ছে কেন্দ্রীয় সরকার। তারা এইভাবে আমাদের রাজ্যের এবং গোটা দেশের শিল্পকে ধ্বংস করার পরিকল্পনা নিয়েছে এটা আমাদের বিরোধী বন্ধুদের বক্তব্যের মধ্যে থেকেও বেরিয়ে এল। অবস্থা খুবই ভয়াবহ। এই অবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকার শিল্পে একটা সুষ্ঠ পরিবেশ সৃষ্টির ক্ষেত্রে যে উদ্যোগ গ্রহণ করেছেন, যার রিফ্লেকশন ঘটেছে শ্রমবিরোধ এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের হস্তান্তরের ফলে বন্ধ কারখানা খোলার ক্ষেত্রে তা নিঃসন্দেহে অভিনন্দন যোগ্য। একটা সুস্থ দৃষ্টিভঙ্গি নিয়ে চিন্তা করলেই দেখা যাবে যে, ভারতের অন্যান্য রাজ্যের চেয়ে এখানে সম্পূর্ণ অন্য দৃষ্টিভঙ্গি, নিয়ে বন্ধ কারখানা খোলার ক্ষেত্রে এই সরকার পদক্ষেপ গ্রহণ করেছেন। বিরোধী বন্ধুরা বলছেন লক আউট হচ্ছে। এটার কারণ শুধু শ্রমিক সংক্রান্ত বিষয় নয়। রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট দেখলেই বোঝা যাবে যে,

লক ' 'উট হওয়ার নানাবিধ কারণ আছে। মালিকদের অভ্যন্তরীণ ব্যাপার আছে, অর্থ, বাজার যোগান ইত্যাদি এই সমস্ত প্রশ্নের সঙ্গে জড়িত। তারসাথে যুক্ত হচ্ছে অবাধ আমদানি নীতি। কাজেই যেগুলি লক আউট হয়েছে, বেআইনি প্রোডাকশন সাসপেণ্ড করার জন্য যেটা হয়েছে, কার্যত তা একই, আর তা খোলার ক্ষেত্রে রাজ্য সরকারের উদ্যোগকে আমাদের সমর্থন জানানো দরকার। কারণ রাজ্য সরকার এক্ষেত্রে অত্যন্ত কার্যকর উদ্যোগ গ্রহণ করেছে। তারই রিফ্লেকশন ঘটেছে বাইপার্টাইট, ট্রাইপার্টাইট আলোচনা। এই সমস্ত আলোচনার সুযোগ বৃদ্ধি পেয়েছে। সরকার সরাসরি ভাবে এগুলি সমাধানের জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। যার ফলে লক্ষ্য করবেন গত বছরের তুলনায় এই বছর স্ট্রাইকের সংখ্যা হ্রাস পেয়েছে। অবস্থা যতই ভয়াবহ, জটিল হোক, এক শ্রেণীর মালিক আছে, তাঁরা শ্রমিকদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত করছে। তার ফলে আমরা দেখছি যে, পি. এফ. এর টাকা, ই. এস. আই. গ্র্যাচুইটির টাকা জমা দেওয়ার ক্ষেত্রে গণ্ডগোল করছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা রয়েছে, তা যথাযথ পালিত না হলে শ্রমিকদের সমস্যা থেকে মুক্তি দেওয়া যাবে না। পি এফের টাকা জমা পড়ছে না। মালিকরা কোটি কোটি টাকা জমা না দিয়ে লুকিয়ে রেখেছে। আশাকরি এরজন্য রাজ্য সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করবে এবং কেন্দ্রীয় সরকারও গ্রহণ করবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা ব্যাপারে বলি যে, আন্তরাজ্য প্রোভাজনকারি শ্রমিক বলে একটা বিষয় আছে, এরা ঠিক আন্তঃরাজ্য প্রভাজন শ্রমিক ক্যাটাগরিতে আসে না। এটা আমাদের পার্শ্ববর্তী রাজ্য থেকে সংগঠিতভাবে নয়, অসং- গঠিতভাবে আমাদের এখানে আসছেন এবং শ্রম বাজারে এর ভয়ঙ্কর রিফ্লেকশন ঘটছে। তারা ন্যায্য মজুরি পাচ্ছে না। অনেক কম মজুরিতে তারা কাজ করছেন। আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে—কনট্রাক্ট লেবার রেগুলেশন অ্যাণ্ড অ্যাবলিশন অ্যাক্ট যেটা দিয়ে ইতিমধ্যেই আমরা অনেক জায়গাতেই ক্যাটাগরিটাকে অ্যাবলিশ করতে পেরেছি। এবং স্থায়ী শ্রমিক হিসেবে তাদের গণ্য করতে পেরেছি। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হচ্ছে গত বাজেট অধিবেশনে কেন্দ্রীয় সরকারের আয়ত্বাধীন যে বিভিন্ন ক্যাটেগরির স্থায়ী শ্রমিকদের পদগুলো বিলুপ্ত করে দিয়ে সেখানে কন্ট্রাক্ট লেবারে নিযুক্ত করার চেষ্টা করছে। এটা এক শ্রেণীর মালিকপক্ষকে উৎসাহিত করবে। ছোট এবং মাঝারি শিল্পের শ্রমিকদের কন্ট্রাক্ট লেবারে কাজ করানোর প্রবণতা দেখা যাচ্ছে। সরকারকে এ বিষয়ে আরও বেশি শক্ত হতে হবে। নাহলে এই মালিকরা শ্রমিকদের বঞ্চিত করবে। আনঅর্গানাইজড সেক্টরের এর ক্ষেত্রে আমার বিরোধী বন্ধুদের কাছে এই কথা বলতে চাই যে আনঅর্গানাইজড সেক্টরে সারা ভারতবর্ষে কয়েক কোটি শ্রমিক কাজ করছেন যেহেতু অর্গানাইজড সেক্টরগুলো ক্রমশ সঙ্কুচিত হয়ে আসছে। বাধ্য হয়ে তারা আনঅর্গানাইজড সেক্টরগুলো ক্রমশ সঙ্কুচিত হয়ে আসছে। বাধ্য হয়ে তারা আনঅর্গানাইজড সেক্টরে, ক্ষুদ্র শিল্পে ভিড় করছেন। তাদের

ন্যুনতম মজুরি দেওয়ার সুনির্দিষ্ট প্রস্তাব রাজ্য সরকারেরও ছিল কিন্তু হাই কোর্ট ইত্যাদির মাধ্যমে সেগুলোও বন্ধ করে দেওয়া হচ্ছে সর্বভারতীয় দৃষ্টিভঙ্গি দিয়ে সংবিধানের নবমতম শিডিউলে যদি অন্তর্ভুক্ত না করা যায় তাহলে শ্রমিকদের কোনও উন্নতি করা যাবে না। দলমত নির্বিশেষে শ্রমিকদের জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করা প্রয়োজন। আমি আরও দু একটি কথা বলতে চাই। ক্লোজার, লক আউট, সাসপেনশন অব ওয়ার্ক এই ধরনের যে সমস্ত কলকারখানা আছে তাদের শ্রমিকদের জন্য আমাদের সরকার মাসিক ৫০০ টাকা ভাতা ঘোষণা করেছেন। বিরোধী দলের একজন বন্ধু বললেন ৫০০ টাকায় কি সংসার চলে। আমরা জানি ৫০০ টাকায় সচ্ছলভাবে সংসার চলে না কিন্তু অতীতে কোনও সরকার কি শ্রমিকদের জন্য এই ব্যবস্থা করেছিলেন? করেননি। এই জন্য তারা অভিনন্দনযোগ্য। ই. এস. আই হাসপাতালের ক্ষেত্রে দুর্গাপুরে একশো শয্যাবিশিষ্ট হাসপাতালটির কাজ সম্পূর্ণ হয়ে গেছে। তার কাজ অবিলম্বে চালু করা দরকার। এখানে ক্ষুদ্র এবং মাঝারি শিল্পের শ্রমিকরা সাহায্য পাবে।

(মাইক অফ)।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রম এবং কর্মবিনিয়োগ খাতে যে ব্যয়বরাদ্দ এখানে উত্থাপিত করার সঙ্গে সঙ্গে যে বিবৃতি দেওয়া হয়েছে তার প্রতিবাদ করছি। কংগ্রেসের আনা কাট মোশনের সমর্থন করে আমি দু চারটি কথা নিবেদন করতে চাই। স্যার, আপনাকে জানাতে চাই যে সারা পশ্চিমবাংলায় শ্রমিকশ্রেণী সবচেয়ে বেশি বঞ্চিত হয়েছে বামফ্রন্ট সরকারের ২০ বছরের শাসনে, তাদের ভুল শ্রমনীতি, ভুল রাজনীতি, হঠকারিতা এবং মালিকপক্ষের স্বার্থ রক্ষার জন্য এই সরকার লড়াই করে চলেছেন ২০ বছর ধরে এটা দুর্ভাগ্যজনক। আপনি জানেন স্যার, পশ্চিমবাংলায় ৬৫ হাজার কলকারখানা বন্ধ হয়ে আছে, তা খোলার জন্য সরকার কি ভূমিকা গ্রহণ করেছেন আজও তা পরিষ্কার নয়। আড়াইশো জন শ্রমিক মারা গিয়েছেন। ডানলপের কর্মী আত্মহত্যা করেছেন। এর পরও বলব পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার শ্রমিকদের সরকার?

[2-10 – 2-20 p.m.]

যে সমস্ত কলকারখানার মালিক অন্যায় ভাবে লকআউট করছে সেখানে এই সরকার তাদের ২০ বছরের রাজত্বে কি বলছে, সেই সমস্ত ম্যানেজমেন্টকে গ্রেপ্তার করা হয়েছে, তাদের বিরুদ্ধে আইনগত কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে? সে কথা আজকে পরিষ্কার করে কোথাও বলা নেই। বামফ্রন্ট সরকার মুখে বলে রাজনীতি করার জন্য শ্রমিকদের স্বার্থে আমাদের লড়াই, কিন্তু ২০ বছর ধরে শ্রমিকদের স্বার্থ লংঘিত হয়েছে, শ্রমিকরা শোষিত হয়েছে, শ্রমিকরা আত্মহত্যা করতে বাধ্য হয়েছে তাঁদের সেই ভ্রান্ত নীতির জন্য,

তাই আজকে তীব্র ভাষায় এর বিরোধিতা করছি। আজকে শ্রমিকদের গ্র্যাচুইটির টাকা, প্রভিডেণ্ড ফাণ্ডের টাকা, ই. এস. আইয়ের টাকা কোথায় যাচ্ছে, কাজের পকেটে যচ্ছে? তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে পরিষ্কার করে আজকে সেটা বলুন? শুধু ঠাণ্ডাঘরে থাকা সমস্ত রাজ্যের শ্রমমন্ত্রীকে দিল্লির সরকার ডেকেছিল। দূরদর্শনে তখন দেখলাম সেই অলোচনায় গিয়ে তিনি ঘুমোচ্ছিলেন। আপনার লজ্জা হওয়া উচিত। ২০ বছর ধরেতো ঘুমিয়েই থাকলেন। ওই একটা দিন আলোচনায় গিয়ে সেখানেও ঘুমকে ছাড়াতে পারলেন না? এটা আমাদের লজ্জা যে আপনার মানুষ আমাদের মন্ত্রী বলে। লক্ষ লক্ষ বেকারের যন্ত্রণা শ্রমিকের যন্ত্রণা এত করে বলা সত্ত্বেও আপনি পদত্যাগ করলেন না, এই দুর্ভাগ্য সরকারের নয়, এই দুর্ভাগ্য শ্রমিক শ্রেণীর মানুষের। কেন আপনাকে সমর্থন করব? আপনি যে বাজেট বিবৃতি দিয়েছেন তাতে পরিষ্কার করে কোন কথা বলা আছে? সাবজেক্ট কমিটি অন লেবার যে রিপোর্ট প্লেস করেছে সেখানে আপনার কাজে আপনার ডিপার্টমেন্টের কাজের ব্যাপারে স্যাটিসফ্যাক্টরী রিপোর্ট নেই। বলেছেন অমীমাংসিত কাজ, আপনি রিপোর্ট পড়লে বুঝতে পারবেন আপনার গতি কি, সর্বনাশ কোথায়। কার্যকরী রিপোর্ট পড়ে দেখুন। আজকে কোন অবস্থার মধ্যে দিয়ে আমরা চলেছি? আমি আরেকটা কথা এই হাউজে বলব আমাদের ডানলপ, রিলায়েন্স, হেস্টিংস, সামসিং টি এস্টেট নিয়ে আমাদের আনঅর্গানাইজড সেক্টরে পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ শ্রমিক কি ভাবে বঞ্চিত হচ্ছে, মিনিমাম ওয়েজ থেকে কিভাবে বঞ্চিত হচ্ছে আপনার বাজেট বিবৃতির মধ্যে তার উল্লেখ নেই। এগ্রিকালচারাল সেক্টরে যা দিনের পর দিন কাজ করছে সেই ১০ হাজার থেকে ২০ হাজারের মত কর্মিদের সম্পর্কে সেখানে আপনার কোনও ভাবনা চিন্তা পরিষ্কার করে বলা নেই। লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক যার দ্বারা কেন্দ্র এবং রাজ্য উপকৃত হচ্ছে আজকে তাদের কথা কোথাও আপনি বলেননি। আজকে আপনাকে বলতে হবে তার জন্য আপনি কি ভাবনা চিন্তা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি জানেন পশ্চিমবঙ্গে লক্ষ তাঁত শিল্পী আছে সেই শ্রমিকরা আজকে কাজ না পেয়ে, ঠিকমতো মজুরি না পেয়ে আত্মহত্যা করছে, মারা যাচ্ছে। আপনার কাছে এই খবরগুলি আছে কি? কিসের জন্য আজকে আপনি শ্রমমন্ত্রী। আপনার কাছে জানতে চাই এবং আপনাকে জানতে চাই আপনার অযোগ্যতার কথা, ব্যর্থতার কথা, আজকে কোন অবস্থার মধ্য দিয়ে যে সমস্ত অর্গানাইজড সেক্টর আছে তাদের দাবি নিয়ে লড়াই করছে, কোথায় স্ট্রাইক, কোথায় লক-আউট? আজকে আনঅর্গানাইজড সেক্টরে সরকারের কোনও দৃষ্টিভঙ্গি পরিলক্ষিত হচ্ছে না, এটা সত্যিই দুভার্গ্যের বিষয়।

আরেকটা কথা হচ্ছে, আমি বিশেষ করে কর্ম বিনিয়োগ কেন্দ্রের যিনি মন্ত্রী আছেন তাঁর কাছে জানতে চাই যে, বলুন সারা ভারতবর্ষে বর্তমানে বেকারের সংখ্যা কত? নাম যারা নথিভূক্ত করে রেখেছেন তাদের সংখ্যা যদি ৬০ লক্ষ হয় তাহলে এই বিধানসভায়

দাঁড়িয়ে প্রশ্ন করছি, প্রতি বছর কত বেকার ছেলেকে চাকরি দিচ্ছেন? আপনারা প্যাডে লিখে কত ছেলেকে চাকরি দিচ্ছেন? আজকে কোন অবস্থার মধ্যে দিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো চলছে? আজকে হলদিয়ার ঠিকানা বিক্রি করা হচ্ছে। কাগজে দেখলাম, বাইরের লোকজন চাকরি করার জন্য হলদিয়ায় নাম লেখাতে যাচ্ছে। আপনাদের জনৈক কমরেড, এম.পি. ঠিকানা বিক্রি করছেন। আমাদের ঠিকানা আছে, সমস্ত হলদিয়াবাসীর ঠিকানা। এই যে দুর্নীতি স্বজনপোষণ, বঞ্চনার অভিযোগ আপনাদের পার্টির বিরুদ্ধে, সরকারের বিরুদ্ধে, তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন? আমি একজন বিধায়ক হিসাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সদস্য। আপনার কাছে কোনও খবর আছে, মাসে, তিন মাসে, এক বছরে তার একটা মিটিংও হয়? কোন কোন ডিপার্টমেন্টের কল আসছে? একজন সদস্য হিসাবে আমি এটা জানতে চাই? কেন পারি না বলুন তো পরিষ্কার ভাবে? আপনাকে তা আজকে জানাতে হবে। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। 'কল' নিতে গেলে পয়সা ছাড়া কথা বলে না। কল তো ব্যাপক ভাবে আসে না, তাই হাহাকার পড়ে যায়। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে চাকরি নেই, নাম লেখাবার জন্য যে টাইম-মেনশন করা হয়েছে—সপ্তাহে এক বা দু দিন, আবার, ১২-টার পর হলে নাম লেখা যাবে না। সার্টিফিকেট নিয়ে গেলে ফেরত দিয়ে দেওয়া হচ্ছে। জাল কি না সেটা ভেবে দেখা হবে। এই সরকারের বর্তমান পলিসির ব্যাপারে অনেক কথা ভাবনা-চিন্তা করতে হবে। বিশেষ করে আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দুর্নীতি সারা পশ্চিমবাংলাকে গ্রাস করে ফেলেছে। চাকরি পাওয়া তো দূরের কথা, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে কল পর্যন্ত পাওয়া যাচ্ছে না। এর মতো দুর্ভাগ্য কোনও রাজ্যে আছে কিনা আমাদের জানা নেই। তাই আজকে যিনি কর্ম বিনিয়োগ কেন্দ্রের দায়িত্বে আছেন তাঁর কাছে পরিষ্কার করে জানতে চাই, আজকে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা কত? প্রতি বছরে গড়ে কত ছেলেকে চাকরি দিতে পারছেন? এর উত্তরেই বুঝতে পারবেন আপনার ডিপার্টমেন্টের কত যোগ্যতা। পরিশেষে রাজ্য সরকারের কাছে, শ্রম দপ্তরের কাছে জানতে চাই, আজকে লক-আউট ঘোষণার বিরুদ্ধে মহারাষ্ট্র যদি ব্যবস্থা নিতে পারে তাহলে আপনারাই বা কেন ব্যবস্থা নিতে পারছেন না কেন? তাই আমি এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যয় বরাদ্দের সমর্থনে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। বিরোধী পক্ষের বক্তাদের বক্তৃতা শুনে আমার মনে হচ্ছে, ভূতের মুখে রাম নাম শুনছি। ওনারা বন্ধ কলকারখানা এবং বেকার যুবকদের কথা উল্লেখ করেছেন। আমরাও অস্বীকার করি না। হ্যাঁ, কারখানা বন্ধ আছে। আজকে সামগ্রিক ভাবে দেশের এই

পরিস্থিতি এবং কারখানা বন্ধ করার জন্য দায়ী আপনাদের মুখেই এইসব কথা শুনতে হচ্ছে।

[2-20 – 2-30 p.m.]

স্যার, ভারতবর্ষের স্বাধীনতার পূর্বেই নেতাজী সুভাষচন্দ্র বসু এবং স্বামী সহজানন্দ সরস্বতী বলেছিলেন ভূমি সংস্কারের কথা এবং শিল্প বিকাশের কথা। তাঁরা বলেছিলেন এই দুটো একে অপরের পরিপূরক। স্বাধীনতার পরে ৪০-এর দশক থেকে ৬০-এর দশক পর্যন্ত আমাদের দেশের কৃষক আন্দোলনের পুরোধা প্রয়াত কমরেড হরেকৃষ্ণ কোঙার বলেছিলেন, 'সারা ভারতবর্ষে যদি ভূমি সংস্কার না হয় তাহলে আমাদের দেশের শিল্প যে জায়গায় আছে এই জায়গায়ও থাকবে না; শিল্পের কবর হয়ে যাবে'। আজকে আমরা লক্ষ্য করছি সেদিন প্রয়াত নেতা কমরেড হরেকৃষ্ণ কোঙার যে কথা বলেছিলেন তা অত্যন্ত সঠিক। ভারতবাসীকে তিনি সঠিক কথাই বলেছিলেন। কিন্তু আজও ভারতবর্ষে ভূমি সংস্কার হল না। আজকে কারখানার মালিকরা বলছে, 'শিল্পে মন্দা, শিল্পোৎপন্ন পণ্য সামগ্রীর বাজার নেই'। বাজার থাকবে কি করে, কিনবে কারা? আমাদের দেশের মোট জনসংখ্যার অর্ধেক মানুষ দারিদ্র সীমার নিচে বসবাস করে। মোট জনসংখ্যার ৮০ ভাগ মানুয গ্রামাঞ্চলে বসবাস করে। দেশে ভূমি সংস্কার হয়নি। আমাদের দেশে যাঁরা গ্রামাঞ্চলে বসবাস করেন এবং দারিদ্র সীমার নিচে রয়েছেন তাঁদের আয়ের উৎস হচ্ছে জমি। সেই জমি আজ সারা ভারতবর্ষে বড় বড় জমি মালিকদের কাছে রয়েছে; সেই জমি গরিব মানুষের মধ্যে বন্টন করা হয়নি। স্বাভাবিকভাবে আজকে যে পরিস্থিতি সারা দেশে বিরাজ করছে, এই পরিস্থিতির জন্য—ভূমি সংস্কার না করার জন্য দায়ী কংগ্রেস। ৫২ বছরের মধ্যে তাঁরা বেশির ভাগ সময়, ৪৫/৪৬ বছর ভারতবর্ষে রাজত্ব করেছেন। এখনও যতদিন না ভূমি সংস্কার হবে ততদিন পর্যন্ত এই সমস্যার সমাধান হবে না, হতে পারে না। আজকে আনন্দের বিষয় যে, বিরোধী পক্ষের বন্ধুদের কাছ থেকে আন-অর্গানাইজড সেক্টরের শ্রমিকদের কথা শোনা যাচ্ছে। বিরোধী পক্ষের মাননীয় বন্ধু অসংগঠিত শ্রমিকদের সমস্যার কথা তুলে ধরলেন। এর জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সাথে সাথে যে কথা বলব, সেটা হচ্ছে আমাদের দেশে মোট শ্রমিকের মাত্র ১২ শতাংশ সংগঠিত শ্রমিক। আর অসংগঠিত ক্ষেত্রে ৮৮ শতাংশ শ্রমিক কাজ করেন। সেই ৮৮ শতাংশ শ্রমিকের অবস্থাটা কি? আমরা লক্ষ্য করি আমাদের দেশে যখনই কোথাও শ্রমিক সংক্রান্ত বিষয় নিয়ে আলোচনা হয়—কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তর-সহ—তখন তা ঐ ১২ শতাংশ সংগঠিত ক্ষেত্রের মধ্যেই সীমাবদ্ধ থাকে। বাকি যে ৮৮ শতাংশ অসংগঠিত ক্ষেত্রে রয়েছেন, যাঁদের বেশির ভাগই কৃষি শ্রমিক তাঁদের সম্বন্ধে কোথাও বিশেষ কোনও আলাপ-আলোচনা হয় না। এক মাত্র দেশের বামপন্থীরা তাঁদের

আন্দোলনের মধ্যে দিয়ে বার বার কেন্দ্রীয় সরকারকে বলেছিলেন,—ভারতবর্ষের কৃষি শ্রমিকদের জন্য সার্বিক আইন প্রণয়ন করুন। কিন্তু কেন্দ্রীয় কংগ্রেসি সরকার তা কখনও করেননি। ভি.পি.সিং-এর সময় এই কাজ শুরু করার প্রচেষ্টা নেওয়া হয়েছিল, কিন্তু সম্ভব হয়নি। পরবর্তীকালে কংগ্রেস কথা দিয়েছিল এবং সেই বিল আনার জন্য বামপন্থীরা চাপ সৃষ্টি করেছিল। কিন্তু দুঃখের বিষয় এখন পর্যন্ত তা সম্ভব হল না। অতএব স্বাভাবিক ভাবেই আমি আজকে কংগ্রেসি বন্ধুদের কাছে জিজ্ঞাসা করছি, সারা দেশের কৃষি শ্রমিকদের জন্য আইন প্রণয়ন করা হল না কেন? এর জন্য কে দায়ী? আজকে সারা দেশে কৃষি শ্রমিকদের অবস্থা কি? কোথাও তারা বছরে ১০০ দিনের বেশি কাজ পায় না। তাদের মাথার ওপর আচ্ছাদন নেই, গায়ে বস্ত্র নেই, চিকিৎসার জন্য তাঁদের ঔষধের সংস্থান নেই। আজও আমাদের দেশের কোথাও কোথাও তাঁদের ১৫/২০ টাকা রোজে কাজ করতে হয়। কারণ তাঁদের জন্য কোনও আইন নেই। কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ভূমি সংস্কারের কাজ যেভাবে ত্বরান্বিত করা হয়েছে তার মধ্য দিয়ে অন্যান্য রাজ্যের থেকে আমাদের রাজ্যে অসংগঠিত ক্ষেত্রে শ্রমিকরা ১৫০ থেকে ২০০ দিন কাজ পেয়েছে। এটা ভারতবর্ষের মধ্যে বিরল। আমাদের রাজ্যে সমস্যা আছে। আমাদের রাজ্যে ৬০ লক্ষ কৃষি শ্রমিক আছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ১৯৯৪ সালে কেরালায় বামপন্থী সরকার ক্ষমতায় আসার পরে কেরালায় এগ্রিকালচারাল ওয়ার্কাস অ্যাক্ট ১৯৯৪ চালু করা হয়—এই আইন, সময়ের সাথে সঙ্গতি রেখে। সেখানে দেখা গেছে, কৃষি শ্রমিকদের অনেক সুরাহা হয়েছে। ত্রিপুরায় এগ্রিকালচারাল ওয়ার্কাস অ্যাক্ট ১৯৮৬ চালু হয়েছে। সেখানেও কৃষি শ্রমিকদের অনেক উন্নতি করা সম্ভব হয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করব, আমাদের রাজ্যেও কেরালা এবং ত্রিপুরার মতন কৃষি শ্রমিকদের জন্য তিনি যেন একটি আইন প্রণয়ন করেন। সংগঠিত ক্ষেত্রে অনেক কারখানা আজও বন্ধ হয়ে আছে। যেমন, হাওড়ায় বাউরিয়া কটন মিল, কানোরিয়া জুট মিল, প্রেমচাঁদ জুট মিল, আরতি কটন মিল, গেস্ট-কিন, ইন্ডিয়া পেস্ট। শ্যামপুরের অনন্তপুর টেক্সটাইল, হুগলিতে ডানলপ, জি.আই.এস. কটন মিল। বীরভূমে ময়ূরাক্ষী কটন মিল এবং ব্যারাকপুর শিল্পাঞ্চলে অনেকগুলি কারখানা বন্ধ। তার মধ্যে আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত জগদ্দলে ওয়েভার্লি জুট মিল বন্ধ হয়ে আছে। মালিক পক্ষ ডি.এ. ঘোষণা করল না। তারপর সরকার ডি.এ. তুলে দিল। তারপর মালিক অরুণ বাজোরিয়া শ্রমিকদের কাছে একগুচ্ছ দাবি নিয়ে হাজির হলেন। তিনি ২০০ শ্রমিককে ছাঁটাই করতে চাচ্ছেন। কিন্তু সব কটি ট্রেড ইউনিয়ন এটা মেনে নিতে চাইছে না। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আবেদন করব, অবিলম্বে ঐ কারখানাটি খোলার ব্যবস্থা করুন। অন্নপূর্ণা কটন মিলও আজ দেড় বছর হতে চলল বন্ধ হয়ে আছে। সেখানে ১১০০ শ্রমিক কাজ করত। কয়েকদিন আগে

১ জন শ্রমিক আত্মহত্যা করেছে। এ ছাড়াও ৪ জন শ্রমিক অনাহারে প্রাণ দিয়েছে। ডানবার কটন মিল বন্ধ হয়ে আছে। বহু শ্রমিক ইতিমধ্যে প্রাণ হারিয়েছে। অন্নপূর্ণা কটন মিলের মালিকপক্ষ সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী মৃণাল ব্যানার্জির কাছে গিয়েছিলেন বলে আমি শুনেছি। সেখানে ৪ কোটি ১৭ লক্ষ টাকা সফট লোন চেয়েছে। ইতিপূর্বে তারা আই.ডি.বি.আই.-এর কাছে গিয়েছিল। কিন্তু আই.ডি.বি.আই. তাদেরকে লোন দেওয়ার প্রতিশ্রুতি দেয়নি। আমি তাই আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে বলব, এই ৪ কোটি ১৭ লক্ষ টাকার সফট লোন যেন অন্নপূর্ণা কটন মিলকে দেওয়া হয়। তাহলে মিলটি চালু হতে পারে এবং শ্রমিকেরা পুনরায় তাদের কাজ ফিরে পেতে পারে। আমি অসংগঠিত শ্রমিকদের কথা, ক্ষেত-মজুরদের কথা বলছিলাম। সারা দেশে ২৫ কোটির উপর কৃষি শ্রমিক রয়েছে। তার মধ্যে প্রায় ৯ কোটি মহিলা ক্ষেত-মজুর রয়েছে। আমাদের দেশে প্রায় ১০০ বছরের ট্রেড ইউনিয়নের আন্দোলনের ইতিহাস রয়েছে। সেই ট্রেড ইউনিয়ন আন্দোলনের মধ্য দিয়ে আমাদের দেশে সংগঠিত ক্ষেত্রে কিছু দাবি-দাওয়া আদায় হয়েছে, এদের জন্য কিছু আইন প্রণয়ন হয়েছে। এগুলি সবই সংগঠিত ক্ষেত্রে শ্রমিকদের জন্য। কিন্তু অসংগঠিত ক্ষেত্রে কোনও আইন প্রণয়ন হয়নি। আজকে সংগঠিত ক্ষেত্রে যারা চাকরি করেন স্কুল-কলেজে, সরকারি অফিস-আদালতে সেইসব অফিসে মহিলাদের জন্য মেটারনিটি লিভ অর্থাৎ প্রসূতিকালীন ছুটি আছে, কিছু সুবিধা আছে। কিন্তু আমাদের দেশে যে ৯ লক্ষ মহিলা ক্ষেত-মজুর আছে যারা মাঠে কাজ করে, খোলা আকাশের নিচে কাজ করে, বর্ষায় কাজ করে তাদের জন্য কোনও সুযোগ-সুবিধা নেই। এই আষাঢ় মাস শুরু হয়েছে। শ্রাবণ মাসে রোয়া শুরু হবে। এই ঘটনা প্রতি বছর ঘটে—যখন রোয়া শুরু হবে তখন দেখা যাবে যে মহিলা মাঠে কাজ করতে গেল, তার স্বামী বাড়িতে অসুস্থ, জ্বরে কাতরাচ্ছে, তার শাশুড়ি অন্ধ, ঘরের কোনে বসে আছে,—ছেলে মেয়েরা খেতে চাইছে অথচ তাদের মা খাবার দিতে পারছে না। তখনই সে সিদ্ধান্ত গ্রহণ করে, তাকে মাঠে যেতে হবে অথচ সেই মা গর্ভবতী। রাতে শুয়ে স্বপ্ন দেখে, সে চাল যোগাড় করেছে, ভাত ফুটছে, ভাত ফোটার গন্ধ তার নাকে এসেছে।

[2-30 – 2-40 p.m.]

ঘুম ভেঙ্গে উঠে দেখে সবই স্বপ্ন। পরের দিন সে আবার মাঠে কাজ যোগাড় করার জন্য যায়। এক গন্ডা, দু গন্ডা করে ১০ গন্ডা বীজ ভাঙ্গে, ভেঙ্গে একটা মাঠ থেকে আর একটা মাঠে নিয়ে যাওয়ার সময় সেই গর্ভবতী মায়ের প্রসব বেদনা ওঠে, সে সেখানেই সন্তান প্রসব করে। এই ঘটনা ঘটছে। এই মহিলা শ্রমিকদের সংখ্যা ৯ কোটি। বিরোধীপক্ষ থেকে অসংগঠিত শিল্পের শ্রমিকদের কথা বলা হল। আমরা বার বার বলেছি কেন্দ্রীয় সরকারকে যে একা রাজ্য সরকারের পক্ষে এই সমস্যার সমাধান

করা সম্ভব নয় কিন্তু কেন্দ্রীয় সরকার তাতে কর্নপাত করেননি। এরপর আমি পাট শিল্পের কথায় আসছি। আমাদের রাজ্যে পাট শিল্পের অবস্থা ভয়ানক। যেখানে পাট শিল্পে শ্রমিকের সংখ্যা ছিল ৫ লক্ষ তা আজকে কমে দাঁড়িয়েছে ২ লক্ষে। এর সাথে যুক্ত আছেন প্রায় ৪০ লক্ষ পাট চাষী। পৃথিবীতে যখন পাটের চাহিদা বাড়ছে তখন আমরা দেখছি আমাদের দেশে পাট শিল্পের মালিকরা পাট শিল্পের শ্রমিকদের উপর নতুন নতুন কায়দায় আক্রমণ নামিয়ে আনছেন—তাদের ছাঁটাই করা হচ্ছে, ডিপার্টমেন্ট তুলে দেওয়া হচ্ছে, শ্রমিকদের পি.এফ.-এর টাকা ঠিকমতন জমা দেওয়া হচ্ছে না, চুরি করছে শ্রমিকদের পি.এফ.-এর টাকা মালিকরা ইত্যাদি। অপর দিকে ৪০ লক্ষ পাট চাষী তাদের পাটের ন্যায্য দাম পাচ্ছেন না। পাটের দাম না পাওয়ার জন্য তারা সঙ্কটের মধ্যে পড়েছেন। তার সঙ্গে যুক্ত যে সব কৃষি শ্রমিকরা রয়েছেন তারাও ঠিকমতন কাজ পাচ্ছেন না। স্যার, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে বলব, আমাদের রাজ্যে সংগঠিত ক্ষেত্রের শ্রমিকদের জন্য যে ধরনের আইন আছে অসংগঠিত ক্ষেত্রেও শ্রমিকদের জন্যও একটা সার্বিক আইন প্রণয়ন করা হোক যেমন কেরল, ত্রিপুরা করেছে। এই কয়েকটি কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, আজকে ডিমান্ড নং ৩৯ যেটা পেশ করা হয়েছে এবং তার উপর যে বাজেট ভাষণ রাখা হয়েছে সেখানে দেখছি তিনজন মন্ত্রীর নাম লেখা আছে— শ্রী শান্তি ঘটক, শ্রী মহম্মদ আমিন এবং শ্রী বংশগোপাল চৌধুরি। বেলা ১।। টার সময় বাজেট নিয়ে আলোচনা আরম্ভ হয়েছে, এখন ২।। টে বাজে, মানে এক ঘন্টা হয়ে গেল বাজেটের উপর আলোচনা হচ্ছে কিন্তু আমরা দেখছি এই তিনজন মন্ত্রীর মধ্যে একজন মন্ত্রী অনুপস্থিত। বাজেটের উপর আলোচনা চলছে অথচ মন্ত্রী উপস্থিত নেই, এতে একদিকে যেমন হাউসকে অপমান করা হচ্ছে তেমনি স্যার, আপনাকেও অপমান করা হচ্ছে। মন্ত্রী হয় মনে করছেন তিনি না আসলেও চলবে, অথবা মনে করছেন আসার দরকার নেই। যতক্ষণ না তিনজন মন্ত্রীই উপস্থিত হচ্ছেন ততক্ষণ স্যার, আপনি আলোচনা স্থগিত রাখুন, সবাই এলে আলোচনা শুরু হোক। মন্ত্রী, যিনি আসেননি তাকে আপনি সমন করছেন কিনা বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, বসুন, দেখছি। এখন শ্রী নির্মল ঘোষ বলুন।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রম ও কর্মবিনিয়োগ খাতের যে ব্যয় বরাদ্দের দাবি আজ সভায় পেশ করা হয়েছে ডিমান্ড নং ৩১-এ তার বিরোধিতা করে এবং আমাদের দলের তরফ থেকে আনা কাট মোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, সার্বিক ভাবে পশ্চিমবাংলার মানুষদের, পশ্চিমবাংলার বাইরের মানুষদের, বিশেষ করে যারা শ্রমজীবী মানুষদের স্বার্থের কথা বলেন সেখানে তাদের

একটা ধারণা দিল যে পশ্চিমবাংলা ট্রেড ইউনিয়ানের ক্ষেত্রে, শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে একটা উজ্জীবিত রাজ্য, শ্রমিকদের দাবি দাওয়া, মর্যাদা প্রতিষ্ঠায় অগ্রণী একটি রাজ্য। আজকে সেই রাজ্যে এমন একটা অবস্থা এসে দাঁড়িয়েছে, এই রাজ্য টাকা মানুষ বলছে বিশেষ করে সাধারণ মানুষ, শ্রমজীবী মানুষ বলছে পশ্চিমবাংলার সরকার হচ্ছে লক আউটের সরকার। রাজ্যের মানুষ এবং রাজ্যের বাইরের মানুষের মনে হয়েছে যে, পশ্চিমবঙ্গের মতো একটা প্রগতিশীল রাজ্য, যেটা শ্রমিক আন্দোলনে আগুয়ান রাজ্য, আজকে সেই পশ্চিমবাংলার এমন একটা নাম দিয়েছে যাকে বলা হয়েছে লক আউটের বাংলা, ক্লোজারের বাংলা, ছাঁটাইয়ের পশ্চিমবাংলা এবং স্বাভাবিক কারণে এই রাজ্যের বামফ্রন্ট সরকারকে সকলে বলে যে মালিকের সরকার, প্রোমোটারের সরকার, ছাঁটাইয়ের সরকার, ক্লোজারের সরকার এবং শ্রমিকদের মেরে ফেলার সরকার। আমরা যদি একটু এগিয়ে যাই তাহলে আমরা দেখব যে এই পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি আমাদের যেটা গর্ব ছিল সেটা হচ্ছে টেক্সটাইল ইন্ডাস্ট্রির সুতি বস্ত্র এবং জুট নিয়। এই দুটি ট্রেডিশনাল ইন্ডাস্ট্রিতে প্রায় ৩।। লক্ষ থেকে ৪ লক্ষ মানুষ, শ্রমিক যুক্ত ছিল। আপনারা একটু মনে করে দেখলে দেখবেন যে যখন ১৯৭৭ সালে আপনারা সরকারে এসেছেন সেই সময়ে জুট এবং টেক্সটাইল, এই দুটো মিলিয়ে শ্রমিকের সংখ্যা ছিল ৪ লক্ষ। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় আপনি জবাবি ভাষণে বলবেন, আপনারা ২২ বছর সরকার চালালেন। আপনারা শ্রমিকের সরকার বলে দাবি করেন। আপনি আমাদের বলবেন যে, জুট এবং বস্ত্র শিল্পের এই ৪ লক্ষ শ্রমিককে আজকে কোথায় নামিয়ে এনেছেন? আজকে ২২ বছরে ২ লক্ষ শ্রমিক সূতাকলে এবং চটকলে ছাঁটাই হয়েছে। আপনারা বলেন যে আপনারা নাকি শ্রমিক, কৃষকের সরকার। সেই সরকারের আমলে ২২ বছরে ২ লক্ষ শ্রমিকের ১০ লক্ষ পরিবার রুজি রোজগার হারিয়েছে, চাকুরি হারিয়েছে। প্রায় ২০০ মতো বড় কারখানা বন্ধ আছে। আপনারা বলেছিলেন যে, বন্ধ কারখানার শ্রমিক যারা তাদের ৫০০ টাকা করে দেওয়া হবে। এখানে মাননীয় সদস্য যে কথা বললেন, তিনি হয়ত বই না পড়ে বলেছেন। বইতে বলা আছে যে এই বরাদ্দ আগামী বছরে ৫০ কোটি টাকা অতিরিক্ত বাজেট বরাদ্দ রাখা হয়েছে এবং এটা বন্ধ কারখানার শ্রমিকদের দাদন দেবার জন্য। সে ক্ষেত্রে ১৪ কোটি টাকার বেশি এই রাজ্য সরকার দিতে পারেনি। অফিসিয়ালি বলা হয়েছে যে ২০ হাজার শ্রমিককে দেওয়া হয়েছে। কিন্তু আমার সন্দেহ আছে যে, এই সংখ্যা যেটা দেওয়া হয়েছে যে ২০ হাজার শ্রমিক কর্মচারীকে ৫০০ টাকা করে দেওয়া হয়েছে, সেটা ২০ হাজার নয়, আরও কম। আমরা রাজনৈতিক ভাবে অনুদানে বিশ্বাস করি না। কিন্তু আজকে আমরা দেখছি যে ডানলপের শ্রমিকরা বিনা চিকিৎসায়, না খেতে পেয়ে মারা যাচ্ছে। মোহিনী মিল, আপনার এলাকায়। সেখানে ১০০ বেশি শ্রমিক বিনা চিকিৎসায় না খেতে পেয়ে মারা গেছে। আজকে মেটাল বক্সের ১৪৪ জন

শ্রমিক বিনা চিকিৎসায় না খেতে পেয়ে মারা গেছে। ডানবার কটন মিলে শতাধিক শ্রমিক বিনা চিকিৎসায় না খেতে পেয়ে মারা গেছে। বাসন্তী কটন মিলে কত শ্রমিক না খেতে পেয়ে মারা গেছে। এগুলি বলার অপেক্ষা রাখে না। বেনী ইঞ্জিনিয়ারিংয়ে যে ঘটনা ঘটেছে সেটা আপনি জানেন, সেটা আপনার এলাকায়। আজকে ট্রেড ইউনিয়ন আন্দোলনকে আপনারা কলুষিত করেছেন। আপনাদের ভুল শ্রমনীতির জন্য, ব্যর্থতার জন্য আজকে বেনী ইঞ্জিনিয়ারিংয়ের শ্রমিকদের নিরাপত্তা দিতে পারেননি।

[2-40 – 2-50 p.m.]

একজন শ্রমিক নেতাকে হেনস্তা করা হয়েছে। আমরা মনে করি, আপনাদের সরকার এবং দল যেখানে প্রমোটারের হাতে কলকারখানা তুলে দিচ্ছে, সেভাবেই নেতাদের হেনস্তা করা হচ্ছে। বেনীর মালিক শ্রমিকদের চাকরি ফিরিয়ে দিলেন না। বামফ্রন্ট সরকারের সঙ্গে রাজনৈতিক সম্পর্ক স্থাপন করে তিনি ওখানকার শ্রমিকদের মাঠে মারলেন। আজকে বলুন, বেনী নিয়ে আপনাদের মতামত কি? আজকে যে মালিক ট্রেড ইউনিয়নের দিকে অঙ্গুলি হেলন করলেন সেই মালিকের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন সেটা বলুন। যারা শ্রমিকদের ই.এস.আই. প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটির টাকা দিচ্ছেন না তাদের বিরুদ্ধে শ্রম আইনে কি ব্যবস্থা নিয়েছেন? সেটা যদি না নিয়ে থাকেন তাহলে সেটা তো সরকারের ব্যর্থতা। বড় শিল্পের কথা ছেড়েই দিলাম, রাজ্যে ২৯,০০০-এর মত প্রান্তিক, মাঝারি, ছোট শিল্প বন্ধ রয়েছে। আপনারা কি করছেন এরজন্য? আজকে ডানলপের জন্য সবাই চেঁচামেচি করছেন, আজকে ডানলপের জন্য সবাই চেঁচামেচি করছেন, আজকে ডানলপের শ্রমিকদের ছেলে মেয়েরা বিনা পয়সায় পড়তে পারবে বলছেন, কিন্তু মোহিনীর শ্রমিকরা কেন সেই সুযোগ পাবেন না? মেটালবক্সের শ্রমিকদের ছেলে মেয়েরা, বাসন্তি মিলের শ্রমিকদের ছেলে মেয়েরা সরকারি সাহায্য পাবে না পড়াশুনা করবার জন্য? তাই বলছি, আপনাদের সরকার ব্যর্থ। বে-আইনি লক-আউটের ক্ষেত্রে শ্রম আইনে সরকার ব্যবস্থা নেবেন বলে আশা করেছিলাম। কিন্তু ২২ বছরে কজন মালিককে গ্রেপ্তার করতে পেরেছেন বে-আইনি লক-আউট করার জন্য, শ্রমিকদের ই.এস.আই., প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটির টাকা না দেওয়ার জন্য? একজন মালিককেও আপনারা শাস্তি দিতে পারেননি। যেখানে শাস্তি দেবার কথা উঠেছে, সমস্ত ট্রেড ইউনিয়ন সেটা তুলেছে, সেখানে আপনাদের সরকার এবং দল তাতে বাধা দিয়েছে। কলকারখানা যেখানে খুলতে পারতাম সেখানেও আপনাদের সরকার এবং দল বাধা দিয়েছে। মেটালবক্স আপনারা খুলতে পারেননি। এরজন্য মালিকের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? জি.এস. কটন মিল খোলাবার ক্ষেত্রে আপনারা বাধা না দিলে সেখানকার ৩,০০০ শ্রমিক কাজ পেতেন। সেখানেও আপনাদের ব্যর্থতা রয়েছে। এ ব্যাপারে আপনার বক্তব্য কি সেটা আমি

মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি ই.এস.আই.-এর কথা ছোট করে বলতে চাই। আপনারাই বলুন তো, আপনাদের এই ২২ বছরে কতগুলো ই.এস.আই. হসপিটালের আধুনিকীকরণ করতে পেরেছেন মানিকতলা ই.এস.আই. হসপিটাল ছাড়া? হ্যাঁ, কামারহাটি ই.এস.আই. হসপিটালের নতুন রূপ দিয়েছেন, কিন্তু এন.আর.এস.-এর পাশে শিয়ালদা ই.এস.আই. হসপিটালে কুকুর বেড়াল ঘুরে বেড়াচ্ছে। বজবজ, বাল্টিকুরি, উলুবেড়িয়া, শ্রীরামপুর ই.এস.আই. হসপিটাল—এগুলোর আধুনিকীকরণ করেন নি গৌরহাটি ই.এস.আই. হসপিটালের আধুনিকীকরণ করেননি, বেলুড় ই.এস.আই. হসপিটালেরও করেননি। কিন্তু এক্ষেত্রে আট ভাগের এক ভাগ মাত্র আপনারা দিয়ে থাকেন, বাকি সবটাই শ্রমিকদের টাকা। এই টাকার উপর আপনারা হস্তক্ষেপ করে আপনারা শুধু অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল রেখেছেন। শ্রমিকদের স্বার্থে আপনারা কিছু করেননি। তাদের রোগের জন্য মেডিসিন চায়; অসুস্থ হলে হাসপাতালে চিকিৎসা চাই কিন্তু তাদের জন্য এই ২২ বছরে আপনি কিছু দিতে পারেননি। এই অ্যাসেম্বলি কমিটি থেকে, পাবলিক আন্ডারটেকিং কমিটি থেকে লেবার কমিটি থেকে বারে বারে আপনাদের বলা হয়েছে যে এই হাসপাতালগুলিকে অন্তত আধুনিকীকরণ করুন। বড় কোনও রোগ হলে তারা মেডিক্যাল কলেজে পাঠিয়ে দেয় এবং সেখানে বলে সিট নেই, অন্য জায়গায় পাঠিয়ে দেয়, হার্টের কোনও রোগ হলে পি.জি.-তে পাঠিয়ে দেয়, সেখানে বলে সিট নেই, অন্য জায়গায় পাঠিয়ে দেয়। তারপর তারা নিজের পয়সায় চিকিৎসা করছে। আপনার অনুদানের টাকা তারা পাচ্ছে না। আমি আশা করি মন্ত্রী মহাশয় বলবেন এই আর্থিক বছরে প্রতিটি জেলায় ইনক্লুডিং আসানসোল একটা ই.এস.আই. হাসপাতাল আধুনিক হাসপাতালে রূপান্তরিত করা হবে। দিল্লি মহারাষ্ট্র কর্নাটকে এই ই.এস.আই. হাসপাতালগুলি গিয়ে যখন দেখি তখন মনে হয় এই হাসপাতাল পি.জি. হাসপাতালকে ফেল করে দেবে। আজকে পশ্চিমবাংলায় প্রতিটি ই.এস.আই. হাসপাতাল ভগ্ন অবস্থায় পড়ে আছে। এটা আমাদের যথেষ্ট ভাবিয়ে তুলেছে। আজকে ইঞ্জিনিয়ারিং ওয়েজ বোর্ড শেষ হয়ে যাচ্ছে, টেক্সটাইল শেষ হয়ে গিয়েছে, জুট শেষ হয়ে গিয়েছে। আপনারা মিটিং করে চুক্তি করে দিলেন, শ্রমিকরা বেনিফিটেড হবে। কিন্তু পরবর্তীকালে তারা ডি.এ. বন্ধ করে দিল। ত্রিপাক্ষিক চুক্তি অনুযায়ী আপনার সরকার কিছু করতে পারেনি। পি.এফ.-এর কথা বলুন। পি.এফ.-এ ১১২ কোটি টাকা—১ টাকা ২ টাকা নয়—নন পেমেন্ট, টাকা নিয়েছে জমা করেনি। আপনারা একটা ক্ষেত্রেও তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন? কোনও ব্যবস্থা নিতে পারেননি। আপনার শ্রমি দপ্তর যদি ব্যবস্থা নিতে না পারে, ই.এস.আই. কর্পোরেশন যদি ব্যবস্থা নিতে না পারে তাহলে আপনার মন্ত্রী থাকা কেন? ১১২ কোটি টাকা যারা আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে মেরে দিল তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা করেছেন শ্রমমন্ত্রীর কাছে জানতে চাই। সারা ভারতবর্ষে যত পি.এফ.-এর টাকা বাকি আছে তার মধ্যে কোন রাজ্যে বেশি টাকা বাকি আছে? ৪৬৬

কোটি টাকা সারা ভারতবর্ষে পি.এফ.-এর টাকা বাকি আছে, তার মধ্যে ২৬৪ কোটি টাকা আপনার রাজ্যে বাকি। তবুও বলবেন এই রাজ্যে শ্রমিক কর্মচারীদের অবস্থা ভাল, পশ্চিমবাংলা শ্রমিক কর্মচারীদের রাজ্য, এই রাজ্যে শ্রমিক কর্মচারীদের স্বার্থ দেখা হয়। সারা ভারতবর্ষে যেখানে ৪৬৬ কোটি টাকা বাকি তার মধ্যে ২৬৪ কোটি টাকা এই রাজ্যে। তার মধ্যে আবার সিংহ ভাগই হচ্ছে একজেমটেড ইন্ডাস্ট্রি, তারা আজকে মেরে দিয়ে বসে আছে। আপনি তাদের বিরুদ্ধে ডায়েরি করেছেন? পুলিশকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে চলে গেছে। আপনি ৪০৬ এবং ৪০৯ ধারা অনুযায়ী তাৎক্ষণিক তাদের গ্রেপ্তার করতে পারতেন, কিন্তু সেটা আপনি করতে পারেননি। এটা আপনার ব্যর্থতা। শ্রমিক কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা যথা সময়ে না যাওয়ায় তারা ন্যায্য প্রাপ্য থেকে বঞ্চিত হচ্ছে। ভারত সরকারের কর্মচারীদের নিয়ে আপনারা অনেক কথা বলেন। রাজ্যের পরিচিত শিল্প, তাদের কর্মচারীদের আপনারা মাইনে দিচ্ছেন না। আপনি বলেছেন রাজ্য সরকারের পে-কমিটি অনুযায়ী টাকা দেবেন, আপনি গেজেট করেছেন। কিন্তু এখনও পর্যন্ত তাদের সেই টাকা দেননি, গত ২২ বছরের রাজত্বে আপনারা দিতে পারেন নি। ন্যূনতম মজুরি তারা পায়নি। ব্রিটানিয়া পায় নি, গ্লুকোনেট পাইনি, ইলেক্ট্রো মেডিক্যাল পাচ্ছে না ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল পাচ্ছে না অ্যান্ড সো অন পাচ্ছে না। আবার ফিরে আসি কল্যাণী স্পিনিং মিলে, আজকে ১৬ বছর ধরে একটা পয়সাও তারা মাইনে পাচ্ছে না। এত বড় একটা মিল তার এই অবস্থা। আপনার রাজ্যের শ্রমিকরা মাইনে পাচ্ছে না, ন্যূনতম মজুরি পাচ্ছে না। অশোকনগর স্পিনিং মিল, পাচ্ছে না, সিমলা কো-অপারেটিভ স্পিনিং মিল পাচ্ছে না, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল পাচ্ছে না, তাম্রলিপ্ত স্পিনিং মিল পাচ্ছে না। তারা ন্যূনতম মজুরি কেন পাচ্ছে সেটা আপনার জবাবি ভাষণে জানতে চাই।

[2-50 – 3-00 p.m.]

আরও দুঃখের যে, ময়ূরাক্ষী কটন মিলের কি করুণ কাহিনী, ফরোয়ার্ড ব্লক এবং আই.এন.টি.ইউ.সি.-র তিনশো লোককে বার করে দিয়ে সেখানে নতুন লোককে নিয়োগ করেছে। আমি জানি না, একটা শ্রমিক দরদী সরকার থাকলে কিভাবে বার করে দিতে পারে? হাইকোর্ট যেখানে বলেছেন চাকুরি দাও, সেকানে আপনার সরকার কোনও ব্যবস্থা করতে পারেনি। সেই ময়ূরাক্ষী কটন মিলে শ্রমিকরা ন্যূনতম মজুরি পায় না। ৫০০-৬০০ টাকা করে মজুরি পায়, সেই ব্যাপারে সরকারের কি বক্তব্য আছে? 'কালান্তরের. অনেকগুলো পাবলিকেশন আছে, এর একটিতে বেরিয়েছিল। আজকে শ্রম দপ্তর তাদের কোনও প্রোটেকশন দিতে পারছে না। তারা ন্যূনতম বেতন পায় না। ই.এস.আই., পি.এফ. নেই, তাদের হাজিরা খাতা নেই, আইডেন্টিটি কার্ড পর্যন্ত নেই। যখনই তারা বলতে গেছে, তিনজন শ্রমিককে ছাঁটাই করে দিয়েছে। আর শ্রম দপ্তর চুপ হয়ে বসে আছে।

আপনি এই শ্রম দপ্তরের ব্যয় বরাদ্দ মঞ্জুরির জন্য বলছেন? শ্রম দপ্তরকে মানবাধিকার কমিশন পর্যন্ত বলেছেন ব্যবস্থা গ্রহণ করার জন্য। আজকে ১৫টি জুট মিল বন্ধ হয়ে আছে। ৫০ হাজার শ্রমিক তারা অর্দ্ধাহারে এবং অনাহারে রয়েছেন। যে জুট মিল আপনার এবং আমার এলাকায় মিলিত ভাবে আছে, কামারহাটি এবং আগরপাড়া ও কানোরিয়া জুট মিল, নদীয়া জুট মিল, ওয়েবার্লি জুট মিল, এগুলোতে ফাটকাবাজি চলছে। পশ্চিমবাংলায় জুট মিলগুলোতে আজকে ওয়ার্কারদের সংখ্যা জিরোতে নেমে এসেছে। শ্রমিকদের মেডিক্যাল দেওয়া হবে না, পি.এফ.-এর সুযোগ দেওয়া হবে না, ই.এস.আই.-এর সুযোগ দেওয়া হবে না, ক্রমশ তারা বেকার হয়ে যাচ্ছে। যাকে দাসত্ব প্রথা বলা হত, সেই অবস্থা মালিকরা এখানে আনতে চাইছে। এর বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন? মিনিমাম ওয়েজ অ্যাক্ট আছে, প্রত্যেকটি ক্ষেত্রে আপনার ইন্সপেক্টর আছে। ইন্সপেক্টরা কি কাজ করে তা কি আপনি তাদের ডেকে কখনও জিজ্ঞাসা করেছেন? আমরা ইনফর্মাল সেক্টর সম্পর্কে বারবার করে বলছি। সারা ভারতবর্ষে এগ্রিকালচারাল লেবাররা যা পায়, ৫৯ টাকা করে পায়, সেখানে উই আর গেটিং লেস দ্যান ইন্ডিয়ান অ্যাভারেজ। এখানে ৪৭-৫০ টাকা করে পায়। আমরা কেন পারব না, যেখানে ১০-১৫ জন করে কাজ করে, সেখানে বিগত ২২ বছরে আপনারা তাদের জন্য ওয়েজ বোর্ডে মিনিমাম ওয়েজ অ্যাক্ট তৈরি করে দিতে পারেননি। অর্গানাইজড সেক্টরে পি.এফ. আছে, ই.এস.আই. আছে। আপনি হাউস রেন্ট ফাইভ পারসেন্ট যা আছে, সেই জায়গায় ওয়ান পারসেন্ট হাউস রেন্ট বাড়াতে পারলেন না। এই সরকারকে শ্রমিকের সরকার বলতে হবে? ২২ বছরে শ্রমিকদের জন্য কোনও লেজিসলেশন করলেন না। নতুন শ্রমিকদের ক্ষেত্রে মালিকরা আপনাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে। মালিকরা লক-আউট করছে, ওয়ার্কস সাসপেনশন করছে। কোনও ইন্ডাস্ট্রিতে যদি আড়াইশো লোক থাকে সেখানে লক-আউট, ক্লোজার করতে হলে সরকারের কাছ থেকে পার্মিশন নিতে হবে। কিন্তু ওয়ার্কস সাসপেনশন করলে তারজন্য কোনও পার্মিশন দরকার হবে না। অথচ এই ব্যাপারে ইন্দিরা গান্ধী আইন করে গেছেন। আপনি সেই আইন অনুসারে কি ব্যবস্থা নিচ্ছেন? এখানে স্টেট লেবার অ্যাডভাইজরি বোর্ড ফার্স হয়ে গেছে। আপনি বছরে একবার করে মিটিং ডাকেন মাত্র। বোনাসের সমস্যা দেখা দিলে তখন মিটিং ডাকেন। এখানে শ্রমিকদের বাঁচাবার জন্য হায়েস্ট লেভেলে বছরে একবার মিটিং ডাকেন। ২২ বছরে ২২ বার মিটিং ডেকেছেন। আপনারা ভি.আর.এস.-এর সমালোচনা করেন, এখানে শুধু ভি.আর.এস. নয়, কম্পালসরি রিটায়রমেন্ট এজ চালু করে দিয়েছেন। আর্লি রিটায়ারমেন্ট এজের ব্যাপারে শ্রম দপ্তর কোনও জবাব চেয়েছেন? এমপ্লয়মেন্টের যে নিয়ম, ১৯৪৬ সালের যে আইন, তাকে ভেঙ্গে, তাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে মডেল স্ট্যান্ডিং অর্ডার করে সি.আর.এস. স্কীম, আর্লি রিটায়ারমেন্ট স্কিমে জোর করে শ্রমিককে বার করে দিচ্ছে। তার জন্য আপনি

কোনও ব্যবস্থা করতে পেরেছেন? সর্বশেষে আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, এই যে ট্রাইব্যুনাল, শ্রমিক আদালত গঠিত হয়েছে এতে কতদূর পশ্চিমবঙ্গের শ্রমিকরা উপকৃত হচ্ছে তা সবাই জানেন। পশ্চিমবঙ্গের মানুষ শ্রমিক আদালত নিয়ে গর্ব করে চিৎকার করেন, কিন্তু এই শ্রমিক আদালতে একটা কেস গেলে পরে ৫ বছরের জায়গায় ২৫ বছর লেগে যায়। তার কারণ হচ্ছে পশ্চিমবঙ্গে মাত্র শ্রমিক ট্রাইব্যুনাল দশটি। এই ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রীকে জানাতে চাই যে, গুজরাটে ৫০টি, মহারাষ্ট্রে শ্রমিক আদালত ৬৮টি, বিহার যেটা একটা নেগলেক্ট রাজ্য, সেখানেও ১৬টি, অথচ পশ্চিমবঙ্গে মাত্র ১০টি। Bihar is also having 16 Industrial Labours Tribunals. Why it is less here? তারপরে কম্পেনসেশন কোর্টে দুজন জাজ নেই। দশটি লেবার ট্রাইব্যুনাল তার অ্যাডমিনিস্ট্রেটিভ পার্টের অবস্থা এত খারাপ যে সেইদিক থেকেও আপনারা ব্যর্থ। অ্যাডমিনিস্ট্রেটিভ পার্টের অবস্থা এত খারাপ যে শ্রমিকরা সেখানে বিচার পাবে কি, লেবার ট্রাইব্যুনালে সর্বদা বিচারপতি পাল্টাচ্ছে। যেখানে শ্রমিক আদালতের কাজ হচ্ছে যেসব শ্রমিক বিনা কারণে ছাঁটাই হচ্ছে তার বিচার করা, তাদের চাকুরির নিরাপত্তা রক্ষা করা, তার কিছুই তো করতে পারছেন না। সেখানে লেবার ট্রাইব্যুনাল হ্যাজ বিকাম এ ফারসড হয়ে দাঁড়িয়েছে। বিহার থেকে এখানে শ্রমিক আদালত কম এবং কেন কম আশা করি মন্ত্রী তার জবাবি ভাষণে উত্তর দেবেন। তারপরে কন্ট্রাক্টর সম্পর্কে অনেকে কথা বলেছেন। আজকে স্টেট ট্রান্সপোর্ট থেকে শুরু করে এস.ই.বি. সর্বত্র কন্ট্রাক্টর দিয়ে কাজ হচ্ছে এবং হলদিয়া থেকে শুরু করে দুর্গাপুর রাজ্যের সর্বত্রই কন্ট্রাক্টরদের লোক দিয়ে কাজ করানো হচ্ছে। সেখানে কন্ট্রাক্টরের লোকেরা যদি ২৪০ দিন পেরিনিয়াল নেচার অফ জবে কাজ করে থাকে এবং প্রোডাকশনে কাজ করে থাকে তাহলে তাকে পার্মানেন্ট করতে হবে। সেখানে প্রোডাকটিভিটির ক্ষেত্রে যদি ২৪০ দিনের মধ্যে একদিনও ইন্টারভেনশন না হয় তাহলে শ্রম আইন অনুযায়ী তাকে পার্মানেন্ট বলে ঘোষণা করতে হবে। এবং তাকে ই.এস.আই. ও পি.এফ.-এর সুযোগ দিতে হবে। ২৪০ দিন কাজ করলে তাকে পার্মানেন্ট করতে হবে এবং পি.এফ. ও গ্র্যাচুইটি দিতে হবে। কিন্তু আপনার শ্রম দপ্তর এই ব্যাপারে কোনও ব্যবস্থাই গ্রহণ করেননি। এমন কি আপনারা শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে, আপনাদেরই সরকারি সংস্থা এস.ই.বি.-তে ১৭ টাকায় রোজ শ্রমিকরা কাজ করে। ১৭ টাকা মজুরিতে ডেলি কাজ এখন দেখা যায় না, কিন্তু এখানে দেখা যায়। আপনি যদি এই ব্যাপারে প্রমাণ চান তাহলে আমি প্রমাণ দিতে পারব। আমি সর্বশেষে বলতে চাই যে, আমরা কাজী নজরুলের এবং জীবনানন্দ দাসের জন্ম শতবার্ষিকী পালন করছি, তাদেরই ভাষা এবং কবিতা উল্লেখ করে বলতে চাই। তার আগে আমি আরও বলতে চাই যে, এই পশ্চিমবঙ্গ শ্রমিক ছাঁটাইয়ের পশ্চিমবঙ্গ, এই পশ্চিমবঙ্গ মালিক রাজের পশ্চিমবঙ্গ এবং এই পশ্চিমবঙ্গ প্রমোটর রাজের পশ্চিমবঙ্গ।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁদের কবিতা স্মরণ করে বলছি—আমার মনে হয় এর চেয়ে অন্ধকারে ডুবে যাওয়া ভাল। এইখানে পৃথিবীর এই ক্লান্ত, অশান্ত কিনারার দেশে এখানে আশ্চর্য সব মানুষ রয়েছে, তাদের সম্রাট নেই। সেনাপতি নেই, তাদের হৃদয়ে কোনও সভাপতি নেই। অনেক শ্রমিক দেশে এখানে আরও ঢের লোক আছে জানি না কোথায় গেলে মানুষের সমাজের পারিশ্রমিকের মতন নির্দিষ্ট কোন বিধান পাওয়া যাবে এই পশ্চিমবাংলায়। এইকথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক নির্মল ঘোষের বক্তব্য শুনে আমার বিদ্রোহী কবি নজরুলের সেই কবিতাটি আমি উন্মাদ, আমি উন্মাদ' কবিতাটির কথা মনে পড়ে গেল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় মন্ত্রী মহঃ আমিন এবং বংশগোপাল চৌধুরি যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। প্রথমেই বিরোধীপক্ষের বক্তা সুনীতি চট্টরাজ এবং শ্রী নির্মল ঘোষ আজকের ব্যয়বরাদ্দ সম্পর্কে আলোচনা কতে গিয়ে প্রথমেই দোষারোপ করেছেন বামফ্রন্টের এই অনুসৃত নীতিকে। আমরা সকলেই জানি যে ভারতবর্ষ একটা উন্নয়নশীল দেশ, একটা উন্নয়নশীল দেশের শিল্প সমস্যা যা যা থাকতে পারে যে সমস্ত ঘটনা ঘটতে পারে, ভারতবর্ষের ক্ষেত্রে তা থেকে গিয়েছে। আমরা ভারতবর্ষের অর্থনৈতিক বা শ্রমনীতি শিল্প নীতি যে ভুল, সেই ভুল ছিল ভারত সরকারের প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে দিয়ে। পণ্ডিত জওহরলাল নেহেরু চেয়েছিলেন ভারতবর্ষে একটা পরিকল্পিত অর্থনীতি এবং সেই অর্থনীতির রূপায়ণে ভার পড়েছিল প্রাশান্তচন্দ্র মহলানবিশ এর উপর। তাকে যে দায়িত্ব দেওয়া হয়েছিল, সেই দায়িত্ব নিয়ে ভারতবর্ষে একটা পরিকল্পিত অর্থনীতির মাধ্যমে ও দেশের শিল্প বিকাশের জন্য চেষ্টা হয়েছিল, কিন্তু তার উপর যে নিয়ন্ত্রণ চাপানো হয়েছিল, এবং যার ফলশ্রুতি সোভিয়েট রাশিয়ার সাতশালা পরিকল্পনার আদলে এখানে আমাদের দেশে পাঁচশালা পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। সেই সময় প্রশান্তচন্দ্র মহলানবিশ যা চেয়েছিলেন, তাকে নস্যাৎ করে দিয়ে ঐ পরিকল্পনার ভেতর দিয়ে যে বিশ্ব অর্থনীতির পরিকল্পনা গড়ে উঠেছিল, যে মিক্সড ইকনমি ছিল, ভারতবর্ষের অর্থনীতির ধনতান্ত্রিক বিকাশের পরিকল্পনায় স্বাভাবতই একদিকে উন্নয়নশীল সমাজ বলব অন্যদিকে মিক্সড ইকনমি থাকবে এবং আমাদের দেশের শিল্পের বিকাশ ঘটবে এ হতে পারে না। সোনার পাথর বাটির মতন তা ঘটেছে। আমাদের দেশে শিল্পের যে সঙ্কট, তা শুধু পশ্চিমবাংলারই সঙ্কট নয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সারা ভারতবর্ষের সঙ্কট, ভারতবর্ষের প্রতিটি রাজ্যে শিল্পে এই সঙ্কট তীব্র থেকে তীব্রতর

হচ্ছে। পশ্চিমবাংলার তা ব্যতিক্রম নয়। কিন্তু পশ্চিমবাংলার সরকার তাঁর শ্রমমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে বিবৃতির মধ্যে দিয়ে, যেসব কথা তিনি বলেছেন সেখানে তিনি এইসব কথা অস্বীকার করেননি। তিনি তাঁর বিবৃতির মধ্যে স্পষ্ট করে বলেছেন, শিল্পে সঙ্কটের কথা বলতে গিয়ে তিনি বলেছেন, বর্তমান বৎসরে ২০৭টি লক-আউটের ঘটনা ঘটেছে যার সাথে ১.০৪ লক্ষ শ্রমিক যুক্ত আছেন এবং যার ফলে ১১২.৫০ লক্ষ শ্রম দিবস নষ্ট হয়েছে। পক্ষান্তরে, ১৯৯৭ সালে ১৬১টি লক-আউটের ঘটনা ঘটেছিল যার ফলে ৮৯.২০ হাজার শ্রমিক ক্ষতিগ্রস্থ হয়েছিল এবং ৭৬.৪০ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল। এখানে পশ্চিমবাংলায় শ্রমের যে চিত্র তাকে তিনি ঢাকবার চেষ্টা করেননি। তিনি চেষ্টা করেছেন নূতন শিল্প কারখানা খোলার জন্য। তিনি এই ব্যাপারে উদ্যোগও গ্রহণ করেছেন। স্পষ্ট করে তিনি বলেছেন চতুর্দিকের লে অফ লক আউটের ঘটনার কথা। বিগত কয়েক বছরে হ্যাণ্ড্রি টেক্সটাইলস ইণ্ডাস্ট্রি অ্যাণ্ড টেক্সম্যাকোর মতো অনেকগুলি গুরুত্বপূর্ণ কারখানা খোলার ব্যবস্থা হয়েছে। স্বভাবতই সঙ্কটের কথা স্বীকার করলেও রাজ্য সরকারের প্রচেষ্টার কথা বারে বারে রেখেছেন। সঙ্কট যতই তীব্রতর হোক তা লাঘব করার চেষ্টা করেছেন এই কথা বলছি না, কিন্তু কথা হচ্ছে রাজ্য সরকারের কটা প্রচেষ্টা আছে যা পশ্চিমবাংলার শিল্পকে রক্ষা করার জন্য অন্য রাজ্যের চাইতে বেশি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পার্থক্য যেটা সেটা হচ্ছে, আমাদের শিল্প যেমন গড়ার প্রচেষ্টা আছে, এই ব্যাপারে প্রচণ্ড সমস্যাও আছে, রাজ্য সরকারের উদ্যোগে নূতন নূতন শিল্প কারখানা খুলে কর্ম সংস্থান করার চেষ্টা হয়েছে। যেমন বক্রেশ্বর গড়ে উঠেছে, বিভিন্ন শিল্প কমপ্লেক্স গড়ে উঠেছে, এর পাশাপাশি যে ব্যবস্থা কতকগুলি শিল্পে সঙ্কট এসেছে, সেই সঙ্কট থেকে অব্যাহতি হাওয়ার যে প্রচেষ্টা নূতন নূতন শিল্প আধুনিক শিল্প গড়ে তুলেও যে সঙ্কট মিটবে না, তাই পশ্চিমবাংলায় কর্মসংস্থান এর জন্য বড় বড় শিল্প গড়ে তোলার পাশাপাশি তার সাথে ছোট ছোট মাঝারি শিল্পও গড়ে তোলা যাতে যায়, সেইদিকে দৃষ্টি দিয়েছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইসব সত্ত্বেও কয়েকটি বিষয়ে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। পশ্চিমবাংলায় চিনি শিল্প গড়ে ওঠার পর্যাপ্ত সুযোগ ছিল। উত্তরপ্রদেশ এবং মহারাষ্ট্র থেকে এই সুযোগ খুব একটা কম ছিল না। যারা চিনি শিল্পের বিশেষজ্ঞ সেই ডঃ দাশরথী ব্যানার্জি এবং অন্যান্য বিশেষজ্ঞরা বলেছিলেন উত্তরপ্রদেশ এবং মহারাষ্ট্রের থেকে সুযোগ অনেক বেশি আছে। চিনি শিল্প বিকাশের ক্ষেত্রে এবং পারিপার্শিক সুযোগ থাকা সত্ত্বেও রাজ্য সরকার এখানে কোনও উদ্যোগ গ্রহণ করেননি। বেলডাঙ্গা চিনিকল রাজ্য সরকারের অধিগ্রহণ করার কথা ছিল। তাদের সতেরো হাজার বিঘার জমির পাশাপাশি সমস্ত রকমের ইনফ্রাস্ট্রাকচার তাদের ছিল। রাজ্য সরকার বিধানসভায় বার বার বলেছিলেন য়ে বেলডাঙ্গায় চিনি শিল্প খোলা হবে। কিন্তু এটা বন্ধ হয়ে গেছে

এবং বে-সরকারি সংস্থাকে বিক্রি করে দেওয়া হয়েছে এবং তাদের জমিও বিক্রি করে দেওয়া হয়েছে। এমন কি কারখানাটির মূল্যবান সমস্ত জিনিস বিক্রি করে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। যাতে এই ব্যাপারে তিনি হস্তক্ষেপ করেন। প্রয়াত কানাই ভট্টাচার্য্য এবং মাননীয় মুখ্যমন্ত্রী বার বার চেষ্টা করেছিলেন সেখানে চিনি শিল্প গড়ে তোলার। কিন্তু পরবর্ত্তীকালে সেই প্রচেষ্টা আর হলনা। এই ব্যাপারে সামগ্রিকভাবে মন্ত্রিসভার অন্যান্য সদস্যরা তাদের দায়-দায়িত্ব অস্বীকার করতে পারেননা। আজকে পলাশী সুগার মিলে অবস্থাটা কি। সেখানে কর্মচারীরা আজকে মাইনে পাচ্ছেন না, মূল উৎপাদক যারা তাদের ফণাকি দেওয়া হচ্ছে। আজকে সেখানে রাজ্য সরকার কোনও হস্তক্ষেপ করতে পারছে না এবং শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষা করতে পারছে না। আজকে সেখানে অসংগঠিত শ্রমিক এবং মিলের শ্রমিকদের স্বার্থ রক্ষিত হচ্ছে না। সেখানে গোয়েঙ্কার এই অবস্থার সৃষ্টি করেছেন। শ্রমিক শ্রেণীর স্বার্থ সুরক্ষার ব্যাপারে রাজ্য সরকারকে দৃষ্টি দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আরেকটি বড় বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আগামী ১২ই জুলাই থেকে তিন ল* চা-বাগিচার শ্রমিকরা অনির্দিষ্টকাল ধরে ধর্মঘট আরম্ভ করবেন ইউ. টি. ইউ. সি এবং অন্যান্য শ্রমিক সংগঠনের নেতৃত্বে। আজকে বিদেশের বাজারে চা-শিল্পের চাহিদা বাড়ছে। আজকে সেই চা-বাগান মালিকরা তাদের বাগিচার শ্রমিকদের স্বার্থ সুরক্ষিত করার জন্য, মানুষের জীবন ধারণের জন্য নূন্যতম প্রয়োজন যেটা সেটা দিচ্ছে না। তাদের মিনিমাম নেসেসিটি মেটানোর দিকে কোনও দৃষ্টি দেওয়া হচ্ছে না। আজকে তিস্তা প্রকল্পের জমিতে চা-বাগান হয়ে যাচ্ছে, আজকে কৃষি জমিতে চা-বাগান হয়ে যাচ্ছে। কিন্তু শ্রমিক শ্রেণীর উপরে মালিক শ্রেণীর যে আক্রমণ তা প্রতিরোধ করার জন্য রাজ্য সরকার কি ভূমিকা পালন করছে। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের আইনটাকে পরিবর্ত্তন করতে হবে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কর্মসংস্থানের ব্যবস্থাটা সঠিকই ছিল। কিন্তু সুপ্রীম কোর্ট রায় দিল খবরের কাগজেও বিজ্ঞাপন দিতে হবে। এক পূর্ত্ত দপ্তরের ২৭২টি পদের জন্য দশ লক্ষ দরখাস্ত জমা পড়েছে। পরীক্ষা নেওয়াই অসম্ভব ব্যাপার। সেইজন্য আমি বলছি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে কার্যকর করুন এবং এর জন্য যে আইনের পরিবর্তন করা দরকার, সেই পরিবর্তনের দিকে দৃষ্টি রাখুন। অসংগঠিত শ্রমিকশ্রেণীর স্বার্থ রক্ষার দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে, তাদের দেখার কেউ নেই। এই কথা বলে, এই ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী জ্যোতি চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী এই বছরের যে ব্যয়বরাদ্দ উপস্থাপিত করেছেন, তার বিরোধিতা করে দু-চারটে কথা বলতে চাই কোনও

প্রথাগত কারণে এই বিরোধিতা নয়। আপনি বহুদিন শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন, বহুদিন আপনি শ্রমমন্ত্রী আছেন, স্বাভাবিক ভাবেই পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষ আপনার কাছে কিছু আশা করতে পারেন। কিন্তু আপনার বাজেট বিবৃতিতে শ্রমিকরা হতাশ হয়েছেন, এ থেকে তারা কোনও আশার আলো খুঁজে পাচ্ছেন না। এককালে আপনারা শ্রমিকদের নিয়ে পশ্চিমবঙ্গে ব্যাপক আন্দোলন করেছেন, কারখানার দেওয়ালে-দেওয়ালে আমরা দেখেছি কোথাও বামফ্রন্ট, কোথাও সি. আই. টি. ইউ.- সংগ্রামের হাতিয়ার। আজকে কিন্তু আর শ্রমিকদের নিয়ে আপনাদের সংগ্রাম কোথাও দেখা যাচ্ছে না। শ্রমিকদের স্বার্থের দিক থেকে আপনারা মুখ ফিরিয়ে নিয়েছেন। আজকে পশ্চিমবঙ্গের শিল্প এবং শিল্প শ্রমিকদের অবস্থা কি ভয়াবহ, সেই সম্বন্ধে নিশ্চয় আপনি অবগত আছেন। হাজার-হাজার কারখানা, একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে, হাজার-হাজার শ্রমিক বেকার হয়ে যাচ্ছে অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে, কোথাও কোথাও আত্মহত্যা করতে বাধ্য হচ্ছে। আপনাকে আমি নিষ্ক্রিয় বলব না, শুধু বলব, আন্তরিক ভাবে একটু সক্রিয় হোন। শ্রমিকদের কল্যাণের জন্য যেসব স্কিম হয়েছিল, দুঃখের বিষয় কয়েক বছর দেখা যাচ্ছে সেই স্কিমগুলো কার্যকর করতে পারছেন না। সেই টাকাটা কাজে লাগাতে পারছেন না। বিড়ি শ্রমিকদের কল্যাণের কাজে লাগাতে পারছেন না, আনঅর্গানাইজড লেবারদের কল্যাণের কাজে লাগাতে পারছেন না, চাইল্ড লেবারদের কল্যাণে কাজে লাগাতে পারছেন না। চাইল্ড লেবার নিয়ে সর্বত্র হৈ-চৈ হচ্ছে, অথচ চাইল্ড লেবার আইডেন্টিফাই করার জন্য যে টাকা ধার্য ছিল সেটাও কাজে লাগাতে পারছেন না। কাজেই আপনাদের সদিচ্ছা আছে বলে মনে হচ্ছে না। বাজেটে বলেছেন—এই বছরে ২০৭টি কারখানা লক আউটের আণ্ডারে আছে, আর ২৫টি ধর্মঘট। তার আগের বছরে ১৬১টি লক আউট ছিল আর ২৯টি ধর্মঘট ছিল। পশ্চিমবাংলায় এই যেসব কারখানা বন্ধ, তার ৯০ শতাংশ লক আউটের জন্য। সেখানে অন্যান্য রাজ্যে মাত্র ৩৫ শতাংশ। তাহলে আপনি বুঝতে পারছেন, এই পশ্চিমবঙ্গে শ্রমিকরা কতটা অসহায়? আজকে আপনারা মালিকের পাশে দাঁড়িয়ে আপনারা শ্রমিক আন্দোলনকে ভেঙ্গে দিয়েছেন। শ্রমিকরা আন্দোলন করতে এগোতে পারছে না, সাহস করতে পারছে না। আপনাদের কাছ থেকে মরাল সাপোর্টও পাচ্ছে না। আজকে আপনারা মালিকদের বন্ধু হয়ে গেছেন। আজকে শ্রমিকরা কার ভরসায় আন্দোলন করতে যাবে? আজকে সারা পশ্চিমবাংলায় এই শিল্প মালিকরা দাপিয়ে বেড়াচ্ছে। যারজন্য শ্রমিকরা আজকে কোণঠাসা হয়ে পড়েছে। কোনও আশার আলো তারা দেখতে পাচ্ছে না। ১৯৯৫ সাল ফর্যন্ত আপনারা দপ্তর থেকে যে বই বেরোত লেবার ইন ওয়েস্ট বেঙ্গল' তাতে ৯৫ সাল পর্যন্ত স্ট্রাইক লক আউট এইসব পরিসংখ্যান থাকত এবং ক্লোজারেরও পরিসংখ্যান আমরা পেয়েছি। কিন্তু তারপর থেকে ক্লোজারের কোনও পরিসংখ্যান সেই বইয়েতে পাচ্ছি না। সরকারিভাবে কত কারখানা বন্ধ আছে,

সেটা বুঝতে পারছি না। কিন্তু বেসরকারিভাবে আমরা যতদূর সংবাদ রাখি প্রায় ৫৬ হাজারের উপর ছোট বড় মাঝারি কারখানা বন্ধ হয়ে আছে। হয়ত আপনাদের পরিসংখ্যানে এগুলি ধরা পড়বে না। কেন না যেখনে ৫০ জনের কম শ্রমিক কাজ করে, সেখানে আপনাদের নোটিশ দিতে হয় না। যারজন্য সেই পরিসংখ্যান আপনাদের হিসাবের মধ্যে আসছে না। আপনারা জানেন যে প্রায় ৩ লক্ষের মতো শ্রমিক বেকার হয়েছে। অথচ আপনাদের যতটুকু সক্রিয় হওয়া দরকার ততটা সক্রিয়তা দেখতে পাচ্ছি না। তাই আমি অনুরোধ করব যে, আপনি সি পি এম বা বামফ্রন্টের কথা ভেবে শ্রমিকদের স্বার্থে আর একটু সক্রিয় হোন। আপনি বাজেট বক্তৃতায় বলেছেন যে, গত বছর ৫ হাজার শ্রমবিরোধ ছিল। তার নিষ্পত্তি হয়েছে মাত্র ২ হাজার। ১ বছরে মাত্র ২ হাজার শিল্প বিরোধ এই নেগোশিয়েটিং মেশিনের মাধ্যমে মিটমাট হয়েছে। এটা করতে আরও আপনাদের সক্রিয় হতে হবে। আপনাকে আরও বলব যে আইনের যে ফাঁক আছে, সেগুলি সংশোধন করা দরকার, কিন্তু সেদিকে আপনারা দৃষ্টিপাত করছেন না। আপনার এই যে ব্যবস্থা তাতে কোনও জায়গায় এমন আইন নেই, যে আপনি মালিক বা কারখানার কর্তৃপক্ষকে বাধ্য করান যে মিটিং হচ্ছে সেখানে থাকার জন্য। অথচ তাদের বার বার ডাকা সত্ত্বেও তারা কর্ণপাত করেন না। এতে আপনাদের কিছু করার নেই। এই ব্যাপারেও আপনাদের ভাবতে হবে এবং তাদের বলতে হবে যে, আপনারা মিটিং এ অংশগ্রহণ করুন, এবং এই যে ধীর গতিতে মীমাংসা, আলোচনা চলে এটার একটা সময় সীমা বেঁধে দেওয়ার দরকার আছে যে ৬ মাসের মধ্যে যেকোনও বিরোধ নিষ্পত্তি করতে হবে, তা নাহলে পরবর্তী ধাপ যা করার তা করতে হবে।

[3-20 – 3-30 p.m.]

তাও দু হাজারের মত কেস আছে। এক বছরে তার কটা মীমাংসা হয়েছে? মাত্র ৩৮৪টা। তাহলে শ্রমিকরা কার ভরসায় থাকবে, কোথায় যাবে? সারা পশ্চিমবাংলায় যেখানে শ্রমিকদের সমস্যা অন্যান্য অনেক রাজ্যের চেয়ে বেশি সেখানে আপনার শ্রম আদালত মাত্র দুটো। ট্রাইব্যুনাল ৯টা। আরও অদ্ভুত ব্যাপার ব্যারাকপুর এবং হাওড়া জেলাতে দুটো লেবার কোর্ট খোলার জন্য টাকা বরাদ্দ হল কিন্তু সেই আদালত খুলতে পারলেন না। তাহলে শ্রমিকদের প্রতি আপনাদের আন্তরিকতা কতখানি সে আমরা উপলব্ধি করতে পারছি না। আমি আপনাকে অনুরোধ করব এই ব্যাপারে আরও সক্রিয় হওয়ার জন্য। তারপর বলি পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি কর্মবিনিয়োগকারি সংস্থা হচ্ছে জুট মিল। সরকারি পরিসংখ্যান আপনি জানেন, আমি বলতে পারব না। আজও দু লক্ষ বাহাত্তর হাজার শ্রমিক পশ্চিমবাংলায় জুট মিলে চাকরি করেন। তাছাড়াও ৮০ হাজার শ্রমিক আনুমানিক জুট মিলে ভাউচারের কাজ করেন। আপনি ওয়ান ম্যান কমিটি তৈরি

করেছিলেন দীর্ঘদিন হয়ে গেল। এ সম্পর্কেও আমরা কিছুই জানতে পারি না। যার জন্য আজকে জুটমিলে স্থায়ী শ্রমিকের সংখ্যা ক্রমশ কমে যাচ্ছে। ভাউচার বাড়ছে। জুট মিলে নতুন ব্যবস্থা হয়েছে যে, যে শ্রমিক রিটায়ার করে যাচ্ছেন সেই শ্রমিককে সেই মেশিনে, সেই ডিপার্টমেন্টে কাজ করানো হচ্ছে অর্ধেক মাহিনা দিয়ে। তাতে তো আপনার স্থায়ী শ্রমিকের সংখ্যা কমবেই। স্থায়ী শ্রমিকের সংখ্যা কমতে কমতে আর অস্থায়ী ভাউচার, বদলি, স্পেশ্যাল বদলি জুটমিলে বেড়েই চলেছে। আপনার আইন আছে। জুট মিলের মালিকরা পি. এফের টাকা জমা দিচ্ছে না। সেই ব্যাপারে তো আপনার প্রতিনিধিরা তো সেখানে আছেন। আপনার দপ্তরকে আরেকটু সক্রিয় হতে বলুন। গ্র্যাচুইটি পাচ্ছেন না শ্রমিকরা। সেই শ্রমিকদের সংখ্যা ৪/৫ লক্ষ। এই ব্যাপারে আপনার উদাসীনতা চোখে পড়ছে। আজকে বহু জুট মিল, কটনমিল আছে যেখানে ভি. ডি. এফ দিচ্ছে না। বহু কারখানায় ভি. ডি. এ বন্ধ করে দিয়েছে এর জন্য একটা ট্রাইপারটাইট চুক্তি আছে। অথচ ট্রাইপারটাইট চুক্তি ভায়োলেট করলে সেটা ক্রিমিনাল অফেন্স। এ ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিতে পারেন কিন্তু সে ব্যাপারে আপনাকে সক্রিয় দেখছি না। আপনি তো শ্রমিকদের মানুষ। আপনাকে অনুরোধ করব শ্রমিকদের জন্য আরও আন্তরিকভাবে চিন্তা-ভাবনা করুন। কন্ট্রাক্ট লেবারের একটা আইন আছে যে আইনটা দীর্ঘমেয়াদী। এই আইন লাগু হতে সময় নিচ্ছে অথচ বড়বড় কারখানায় পারমানেন্ট এবং পেরেনিয়াল নেচারে কন্ট্রাক্ট লেবাররা কাজ করছে। আমাদের উদ্দেশ্য ছিল আস্তে আস্তে এটাকে নিয়ন্ত্রণ করে এটাকে রেগুলারাইজ করা। কিন্তু আজ পর্যন্ত সেই কন্ট্রাক্টরা সেই কন্ট্রাক্টরই থেকে গেল।

(মাইক অফ হয়ে যায়)

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শ্রমমন্ত্রীর ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন জানাচিছ এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করছি। মাননীয় শ্রমমন্ত্রী কে অনুরোধ করব আজ দুপুর একটার সময় পশ্চিমবাংলার ৭৫০ টি সিনেমা হলের প্রায় ১৮ হাজার কর্মচারী তারা ধর্মঘট পালন করে আপনার কাছে ডেপুটেশন দিয়েছে। সেই সম্পর্কে, তাদের দাবিদাওয়া সম্পর্কে যেটা ১৯৯৬ সালের ১২ই মার্চ তারিখে একটা ত্রিপাক্ষিক বৈঠকে আপনিও উপস্থিত ছিলেন যেখানে চুক্তি হয়েছিল, সেই অনুযায়ী ১৯৯৯ সালে ১লা জানুয়ারি থেকে সংশোধিত বেতন স্কেল, মহার্ঘ ভাতা, শূণ্যস্থান পূরণ এবং বন্ধ হল খোলা এবং হল গুলি প্রোমোটারদের হাতে যাতে না যায় তার জন্য যে ব্যবস্থা আমি আশা করব আপনি সেই দুঃস্থ কর্মচারীদের কথা এখানে উপস্থাপিত করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা ভারতবর্ষে বাস করি এবং ইণ্ডাস্ট্রিয়াল রি-কনস্ট্রাকশন অ্যাক্ট তার নিয়ন্ত্রণের ক্ষমতা হল ভারত সরকারের। তা সত্বেও আমাদের

সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও রাজ্য সরকার কিছু কিছু কাজ নিশ্চয়ই করতে পারে। এ কথা অস্বীকার করার উপায় নেই যে আজকে বিশ্বায়ন, উদার অর্থনীতি, বাজারী অর্থনীতি—ছোট বেলায় একটা গান শুনেছিলাম ভজ গৌরাঙ্গ জপ গৌরাঙ্গ। এখন আমাদের দেশেও তাই ভজ বিশ্বব্যাঙ্ক, ভজ আই. এম. এফ., ভজ উদার অর্থনীতি এবং তার ফলেই সারা ভারতবর্ষে সঙ্কট তৈরি হয়েছে, ধনতান্ত্রিক দেশগুলি উন্নয়নশীল দেশে তারা পুঁজি লগ্নি করছে। মেক্সিকো, ব্রাজিল, লাটিন আমেরিকায় সঙ্কট দেখা দিয়েছে এবং দক্ষিণ-পূর্ব এশিয়া যাদের টাইগার বলা হত তারা মুখ থুবড়ে পড়েছে। কংগ্রেস এবং বি. জে. পির এই ভজ গৌরাঙ্গ নীতি অর্থাৎ আই. এম. এফ., বিশ্বব্যাঙ্ককে ভজনা করার জন্য পশ্চিমবাংলায় শিল্প সঙ্কট দেখা দিয়েছে। এই সঙ্কটের হাত থেকে আমরা কিভাবে রেহাই পাব। মালিকরা বেপরোয়া হয়ে উঠেছে, সেবার কমিশনার মিটিং ডাকলে তারা আসেন না। তারা সাসপেনশন অফ ওয়ার্কের নাম করে কারখানার পর কারখানায় তালা ঝুলিয়ে পালিয়ে বেড়াচ্ছে পেমেন্ট অফ ওয়েজ অ্যাক্টকে বৃদ্ধাঙ্গুল দেখিয়ে। এমন কি হিন্দুস্থান মোটর্স কারখানায় তিন দিনের জন্য লে-অফ ওয়েজ কে তারা ভায়োলেট করছে। শ্রমিকদের ন্যায়সঙ্গত মজুরি দিতে অযথা বিপ্লব করছে। আমরা জানি পশ্চিমবঙ্গে চা, ইঞ্জিনিয়ারিং শিল্প, বস্ত্র শিল্প এই সব ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সময়োচিত আর্থিক সহায়তা যেমন দেননি, ঠিক তেমনি কারখানাগুলিকে আর্থিক সহায়তা না দিয়ে এবং অযথা বিপ্লব করে বি. আই. এফ. আরের জাঁতা কলে ফেলে দিচ্ছে। একটার পর একটা রাষ্ট্রায়ত্ত্ব সংস্থা রুগ্ন হচ্ছে। কংগ্রেস, তৃণমূল কংগ্রেস কি অস্বীকার করতে পারবে যে পশ্চিমবঙ্গে ওয়াগনের যে অর্ডার পাওয়ার কথা ছিল সেটা কি পাচ্ছে? কেন ৮৫৮টি ওয়াগনের অর্ডার পায়, কেন তার থেকে বেশি অর্ডার পায় না?

[3-30 – 3-40 p.m.]

কেন বেশি পাচ্ছে না? আজকে ইঞ্জিনিয়ারিং শিল্পে মন্দা দেখা দিয়েছে। আবার, ব্রেথওয়েট, ডানলপ, প্রভৃতি কারখানা খোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার তাঁর দায়িত্ব এড়াতে পারেন না। আজকে চা-শিল্পে, পাট শিল্পে সঙ্কট। জুট প্যাকেজিঙে যে নীতি, যে সংরক্ষণ ছিল তা আজকে কেন্দ্রীয় সরকার তুলে দেবার ফলে পাটশিল্পে সঙ্কট ঘনীভূত হয়েছ। অপর দিকে মালিকরা ভাউচার, পেমেন্ট করছে, পি. এফ., ই. এস. আই.-র টাকা জমা দিচ্ছে না, পাটশিল্পে মালিকদের কাছে পি. এফ.-র টাকা বকেয়া পড়ে রয়েছে। সার্ক দেশগুলোর সঙ্গে চুক্তির ফলে আজকে চা-শিল্পেও সেই সঙ্কট ঘনীভূত হবে। এখন ৩৭-টার মধ্যে ১৯-টা বস্ত্রশিল্প সরকারি এবং ৪-টা প্রাইভেট। এগুলো চালু আছে। তাতেও সঙ্কট ঘনীভূত হচ্ছে। এব্যাপারে আপনারা জানেন, ভারত সরকারকে আমরা পশ্চিমবঙ্গ থেকে অনেককিছু আবেদন নিবেদন করলেও তাঁরা সেটা দেখছেন না। এই প্রেক্ষাপটে

পশ্চিমবাংলায় যে শিল্প-সঙ্কট দেখা দিয়েছে তার জন্য কংগ্রেস এবং বি. জে. পি.-র অর্থনৈতিক নীতিকে আমি দায়ী করব। সঙ্গে সঙ্গে রাজ্য সরকারকেও বলব, আমাদেরও নিশ্চয় কিছু করণীয় কাজ রয়েছে। কারণ, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে তাদের কাজের মধ্যে দিয়ে সারা ভারতবর্ষে একটা আদর্শ, নজির সৃষ্টি করতে হবে। কেরালার চা-শিল্পের মজুররা যদি ৬৫ টাকা করে মজুরি পেতে পারে তাহলে আমাদের এখানে কেন ৩৫ টাকা পাবে? দিল্লি যখন সর্বকল্যাণ আইন পাস করতে পারল তখন আমরা, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যারা বুর্জোয়া দলের বিকল্প হিসাবে নিজেদের তুলে ধরতে চায় তাঁরা কেন ক্ষেতমজুরদের জন্য 'সর্বকল্যাণ আইন' পাস করতে পারবেন না। মজুরদের জন্য পি. এফ. পেনশন আমরা ঘোষণা করেছি। কিন্তু অ্যক্ট করিনি। অ্যক্ট না করলে সেটা লাগু করা যায়না। লেবারদের উন্নতির ব্যাপারে পশ্চিমবাংলার সরকারকে কঠোর আইন করতে হবে। কেন পশ্চিমবাংলায় পি. এফ.-র টাকা বকেয়া থাকে? কয়েক কোটি টাকা বকেয়া রয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত আণ্ডারটেকিং কল-কারখানা রয়েছে তারাও কেন বকেয়া রেখে দিয়েছে? 'অ্যপোলোজিপার' কারখানা আমরা অধিগ্রহণ করেছি কিন্তু তার শ্রমিক-কর্মচারিদের পি. এফ. দিতে পারিনি। এ ব্যাপারে আপনারা হয়তো কেন্দ্রীয় সরকারের কথা বলবেন। কিন্তু এব্যাপারে আমাদের উদ্যোগী হয়ে একটা নজির গড়তে হবে। ইণ্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যক্ট অনেকদিন হল চালু হয়েছে। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার উদ্যোগী হয়ে সেই অ্যাক্ট সংশোধন করবেন না কেন? মালিকরা ইণ্ডাস্ট্রিয়াল ডিসপ্যুট অ্যক্ট একতরফা ভাবে লঙ্ঘন করে চলেছেন কিন্তু সরকার নীরব ভাবে বসে থাকবেন তা হতে পারেনা। লেবার পেমেন্ট অফ ওয়েজেস অ্যাক্টই বলুন আর সাসপেনশন অফ ওয়ার্ক বলুন অর্থাৎ, আমাদের যে মিনিমাম ওয়েজ অ্যক্ট তার পশ্চিমবাংলা সরকার ৫৭-টা তালিকা করেছেন। কিন্তু ৪৪-টা ঘোষণা করেছেন, বাকিগুলো করেননি। আবার, শুধু অ্যক্ট করলেই হবেনা তা কার্যকর করতে হবে। পশ্চিমবাংলার বিভিন্ন ব্লকে মিনিমাম ওয়েজ ইন্সপেক্টর রয়েছেন। তাঁরা হ্যাণ্ডবিল দিয়েও জনসাধারণকে, শ্রমিক সংগঠনকে, বিড়ি শ্রমিক, ক্ষেতমজুরকে এবিষয়ে জানাচ্ছেন না। অথচ আমরা জেলা শাসকদের কাছে বার বার জানিয়েছি যে, অসংগঠিত শিল্প মিনিমাম ওয়েজ চালু করছে না। সেটা করা দরকার, সেটা করার জন্য আমরা বার বার দাবি জানিয়েছি।পরিশেষে আমি একটা কথা বিশেষভাবে বলতে চাই, মেদিনীপুর জেলায় যে আই. টি. আই.-টি হয়েছে সেটার বাড়িটি দেখলে মনে হবে ভুতের বাড়ি, ভগ্ন-দশা। সেখানে কয়েক লক্ষ টাকার প্লাসটিক প্রোসেসিং মেশিন ৫/৭ বছর ধরে বাইরে পড়ে আছে, ট্রান্সফর্মারের অভাবে চালু করা যাচ্ছেনা। সেখানে অনেকগুলি লেকচারারের পদ শূন্য আছে। সুতরাং আমি দাবি জানাচ্ছি, অবিলম্বে মেদিনীপুরের আই. টি. আই.-র বাড়িটির যথাযথ সংস্কার করে, ট্রান্সফর্মারের এবং শূন্য পদ পূরণের ব্যবস্থা করা হোক।

আই. টি. আই-টি যাতে ঠিকভাবে চলতে পারে তার জন্য যা যা করণীয় তা করা হোক। এই ক'টি কথা বলে ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে, বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করেছেন তার বিরোধিতা করে, আমাদের দলের তরফ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি দেওয়া হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, প্রথমেই আমি আপনার মাধ্যমে জানতে চাইছি পশ্চিমবাংলার শ্রমমন্ত্রী কে? শান্তি ঘটক, না অসীম দাশগুপ্ত? কারণ আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন 'ডানলপ' কারখানাটি প্রায় দেড় বছর বন্ধ হয়ে আছে। সেই কারখানার ব্যাপারে আজ পর্যন্ত শ্রম মন্ত্রী শান্তি ঘটকের কোনও বক্তব্য আমরা শুনিনি। কারখানাটির বিষয়ে আজ পর্যন্ত শ্রমমন্ত্রীর ঘরে কোনও বৈঠক হয়নি। এখানে লেবার সেক্রেটারি এবং লেবার ডিপার্টমেন্টের অফিসাররা রয়েছেন। তাঁদের উপস্থিতিতেই আমি আপনার মাধ্যমে জানতে চাইছি শান্তিবাবুকে শ্রম মন্ত্রী রেখে লাভ কি? অসীম দাশগুপ্তকেই পুরো দায়িত্ব দিয়ে দেওয়া হোক। আমরা বুঝতে পরছিনা অসীমবাবু শ্রম দপ্তর চালাচ্ছেন, না শান্তি ঘটক শ্রম দপ্তর চালাচ্ছেন। আমাদের আজকে এটা জানা দরকার যে, প্রকৃতপক্ষে পশ্চিম বাংলার শ্রম মন্ত্রী কে? 'ডানলপ' কারখানা বন্ধ হওয়ার দেড় বছর পরে আমরা দেখছি আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবুর ঘুম ভাঙল, উনি গেলেন অটলবিহারী বাজপেয়ীর কাছে। কেন্দ্রে যতক্ষণ স্থায়ী সরকার ছিল ততক্ষণ তিনি গেলেননা কেন্দ্রের সেই সরকারের কাছে। তখন পর্যন্ত তিনি তাঁদের কিছু বললেন না। আজ থেকে দেড় বছর আগে উনি আমাদের ইউনিয়নগুলোর সঙ্গে শ্রম মন্ত্রীকে নিয়ে সভা করেছিলেন এবং ঘোষণা করেছিলেন—'ডানলপ' কারখানা ম্যানেজমেন্ট টেক ওভার করা হবে। তারপর দেড় বছর ধরে ওঁর আর সময় হল না। দিল্লিতে গিয়ে ভারতবর্ষের প্রধান মন্ত্রীর সঙ্গে দেখা করার এবং ডানলপ অধিগ্রহণের ব্যবস্থা করার। এখন সামনেই লোকসভার নির্বাচন, মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির খুবই বেহাল অবস্থা। তাই উনি এখন রাজনৈতিক চমক দেওয়ার জন্য 'ডানলপ' অধিগ্রহণের ব্যাপারে প্রধান মন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। দেশে যখন যুদ্ধকালীন পরিস্থিতি চলছে, তখন তিনি কেন্দ্রে কেয়ার-টেকার গভর্নমেন্টের প্রধান মন্ত্রীর সঙ্গে দেখা করেছেন, কেন্দ্রে অনুমোদন, কেন্দ্রীয় পারমিশন সীক করেছেন 'ডানলপ' অধিগ্রহণ করার জন্য। হোক একটা রাজনৈতিক চমক, যতই রাজনৈতিক অভিসন্ধি এর পেছনে থাকনা কেন, ভোটের বৈতরণী পার করার জন্য হলেও 'ডানলপ'-এর শ্রমিকদের যদি এতে কল্যাণ হয় তাহলে আমি তাঁকে সাধুবাদ জানাই, ধন্যবাদ জানাই। শান্তিবাবু জানেন কিনা জানিনা, জানলে উনি জবাবি ভাষণে বলবেন, কালকেই চীফ মিনিস্টার বলেছেন ট্রাইপার্টাইট আলোচনায় বসবেন। আমার প্রশ্ন এত দিন সেই আলোচনায় বসলেন না কেন? এত দিন উনি প্রধানমন্ত্রীর

কাছে, কেন্দ্রীয় শিল্প মন্ত্রীর কাছে, কেন্দ্রীয় আইন মন্ত্রীর কাছে এবং অন্যান্য কেন্দ্রীয় মন্ত্রীদের কাছে গেলেন না কেন? কেন তাঁদের সঙ্গে এত দিন দেখা করলেন না? আজকে ভোট এসেছে তাই উনি 'ডানলপ'-এর ব্যাপারে দেখা করতে গেছেন। শ্রমিকদের ভাগ্য নিয়ে ছিনি-মিনি খেলছেন। আজকে আমি শ্রম মন্ত্রীর কাছে আবার জানতে চাইছি, আপনি বলুন আপনি পশ্চিমবঙ্গের শ্রম মন্ত্রী, না অসীম দাশগুপ্ত শ্রম মন্ত্রী? আপনাকে বসিয়ে রেখে, শ্রম দপ্তরকে অপদার্থ প্রমাণ করে, শ্রম দপ্তরকে কোনও কিছু না জানিয়ে অসীম দাশগুপ্ত ঘোষণা করছেন 'ডানলপ' শ্রমিকদের ভাতার কথা। আমরা এই হাউসে দাবি জানিয়েছিলাম—তাদের ভাতার আওতায় আনা হোক। আপনি কিছুই জানলেন না, অসীম দাশগুপ্ত ঘোষণা করে দিলেন। আমি বুঝতে পারছি, আপনার এসব শুনতে অসুবিধা হচ্ছে, কিন্তু আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন আমি সদস্য হিসাবে ঠিক কথা বলছি কিনা।

[3-40 – 3-50 p.m.]

আমি সদস্য হিসাবে ঠিক বলছি কিনা—ডানলপের ব্যাপারে নিয়ে আপনার কি বক্তব্য? ডানলপের ব্যাপার নিয়ে শ্রমদপ্তরের কি চিন্তা, কি ভাবনা এবং ডানলপের শ্রমিকদের ব্যাপারে কি করছেন সে বিষয়ে সুনির্দিষ্টভাবে বলুন? এই সভায় দাঁড়িয়ে মাননীয় স্পিকার মহাশয় নির্দেশ দিলেন—ডানলপের শ্রমিক প্রসেনজিৎ আত্মহত্যা করলেন—মাননীয় স্বাস্থ্যমন্ত্রী পার্থ দে এখানে বসে আছেন—তার মেয়ের চিকিৎসার ব্যাপারে সমস্ত দায়-দায়িত্ব রাজ্যসরকার নেবে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানতে চাই, উনি বলুন, ডানলপের শ্রমিক প্রসেনজিৎ যে আত্মহত্যা করল তার মেয়ের চিকিৎসার ব্যাপারে এখন পর্যন্ত কোনও ব্যবস্থা স্বাস্থ্যমন্ত্রী গ্রহণ করেছেন কি না? সে বিষয়ে শ্রমমন্ত্রীর মাধ্যমে জবাবি ভাষণে জানতে চাইছি? দুঃখের কথা, আজকে শ্রমিকদের নিয়ে এই ভাবে ছিনি-মিনি খেলা হচ্ছে। এই খেলা কতদিন চলবে? এই হাউসে যারা পুরানো সদস্য আছেন তাঁরা জানেন, ডাঃ গোপাল দাস নাগ ট্রেড-ইউনিয়ন আন্দোলন না করেও যে বৈপ্লবিক আইনগুলি বাংলার শ্রমজীবী মানুষের স্বার্থে করে গিয়েছিলেন সেই আইনগুলি আজ আর রক্ষা করা হচ্ছে না। আপনার রাজত্বে আজকে ৫৯টি চটকলের মধ্যে ১৫টি চটকল বন্ধ হয়ে আছে। এই চটকলের মধ্যে পুঁজি শ্রমিক, ভাগাওলা শ্রমিক নিযুক্ত আছে। আজকে আপনার অপদার্থতা কোথায় গিয়ে দাঁড়িয়েছে, লেবার ইন ওয়েস্টবেঙ্গলে দেখলাম, আপনি বলেছেন ১১ পাতার ৪ নম্বরে,

"Unfortunately, the progress of the Committee is not satisfactory as many of the jute mills are not extending their cooperation."

আপনি কমিটি করেছেন। এর আগেরবার লেবার ইন ওয়েস্টবেঙ্গলে একই কথা বলেছিলেন যে, তাদের কাজ উল্লেখযোগ্য নয়, মালিক শ্রেণী সাহায্য করছে না। আজকে পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ চটকল মজদূরকে স্লিপে কাজ করানো হচ্ছে—এটা কি উনি অস্বীকার করতে পারবেন? আমি বিরোধীদলের সদস্য হিসাবে বহুবার ওনার সঙ্গে দেখা করেছি, লেবার সেক্রেটারির সঙ্গে দেখা করেছি। কিন্তু কোনও সময়ে ওনার সহযোগিতা পাইনি। এ ছাড়া তার পরের প্যারাগ্রাফে আছে, তিনি ম্যানিং প্যাটার্ন নিয়ে কমিটি করেছেন চটকল শ্রমিকদের ক্ষেত্রে। কিন্তু সেটাও কার্যকর হয়নি। ভাগাওলা শ্রমিক কাকে বলে অনেক সদস্য জানেন না। ১ জন শ্রমিক কাজ করতে পারছেন না, তিনি আর একজনকে বাইরে থেকে নিয়ে এসে হেল্পার হিসাবে কাজ করাচ্ছে। কিন্তু তার কোনও নিরাপত্তা নেই, তার কোনও ই. এস. আই নেই, প্রভিডেন্ট ফাণ্ড নেই। আপনারা শ্রমিক দরদী সরকার? ভাগাওলা শ্রমিক যারা আমদানি করাচ্ছেন, পুঁজি শ্রমিক যারা আমদানি করাচ্ছেন, স্লিপ শ্রমিক যারা আমদানি করাচ্ছেন—তারা কি শ্রমিকের সরকার? সারা পশ্চিমবাংলার চটকলগুলিতে লক্ষ লক্ষ শ্রমিক স্থায়ী শ্রমিক নয়, সবই জিরো শ্রমিক। জিরো শ্রমিক কাকে বলে? যাদের রিটায়ারমেন্ট হয়ে যাচ্ছে অর্থাৎ যারা রিটেয়ার করে যাচ্ছে তাদের প্রভিডেন্ট ফাণ্ড, গ্র্যাচুইটি, পেনশন না দিয়ে তাদের জিরো শ্রমিক বলে, নাম্বারলেস শ্রমিক বলে কাজ করানো হচ্ছে। আপনাদের লজ্জা নেই। আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে জানতে চাই, আপনার ফ্যাক্টরী ইন্সপেক্টর ডিপার্টমেন্ট আছে, সেই ফ্যাক্টরী ইন্সপেক্টররা কি করে? এই নিয়ে বহু অভিযোগ আপনার কাছে গেছে।

বহু অভিযোগ আপনার কাছে গিয়েছে যে যাদের বয়স ১৪/১৫ বছর সেই সমস্ত শিশু শ্রমিকদের দিয়ে চটকলে কাজ করানো হচ্ছে কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। ডিপার্টমেন্টের লোকরা সেখানে মালিকদের কাছে যাচ্ছে এবং দফায় দফায় খাম নিয়ে চলে আসছে। আমি জানতে চাই আপনার কাছে, আপনি এগুলি বন্ধ করতে পারবেন কি না? আমি জানতে চাই, পুঁজি শ্রমিক প্রথা, জিরো শ্রমিক প্রথা, ভাগাওয়ালা শ্রমিক প্রথা আপনি বন্ধ করতে পারবেন কিনা? তা ছাড়া যারা জিরো শ্রমিক তাদের পি. এফ. গ্র্যাচুয়িটি, পেনশনের ব্যবস্থা আপনি করতে পারবেন কি না? আজকে জনগণের কাছে আপনার বিশ্বাসযোগ্যতা বলে কিছু নেই। আপনাকে নিয়ে যা কাণ্ড হচ্ছে—পার্টির কন্ট্রোল কমিশনে আপনাকে সাক্ষী দিতে হচ্ছে বেনী ইঞ্জিনিয়ারিং নিয়ে। সেখানে লক্ষী চ্যাটার্জির হয়ে আপনাকে গাওনা গাইতে হচ্ছে। কি লজ্জার কথা, কি দুঃখের কথা। সেখানে বেনী ইঞ্জিনিয়ারিং-এর গণেশ সিংহানিয়া লক্ষ টাকার ঘুষ নেওয়ার যে অভিযাগ করেছে পশ্চিমবাংলার কোনও শ্রমজীবী মানুষের তা আর অজানা নেই। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির যারা নির্বাচিত সদস্য এই হাউসে আছেন তাদের কাছে আমি জানতে চাই, আপনারা বলুন, এই গণেশ সিংহানিয়া কে? এই লক্ষী চ্যাটার্জি কে? সেখানে শান্তিবাবু

যে পার্টির কন্ট্রোল কমিশনে সাক্ষী দিয়েছেন সে কথা কি আপনাদের কারুর অজানা আছে? আপনাদের দলের আর একজন মন্ত্রী সুভাষ চক্রবর্তী এবং এই গণেশ সিংহানিয়াকে নিয়ে যে পার্টি ফাণ্ডে চাঁদা তোলার জন্য লক্ষ লক্ষ টাকা আমদানি করা হয়েছে সে সম্পর্কে শ্রমমন্ত্রী, আপনার সুনিশ্চিত বক্তব্য কি তা আমরা জানতে চাই। তারপর আজকে পশ্চিমবাংলায় পি. এফের টাকা বিভিন্ন কারখানার মালিকরা যারা মেরেছে সেখানে টব অব দি লিস্টে আছে দেখলাম—লেবার ইন ওয়েস্টবেঙ্গলে আছে—চটকল মালিকরা। আমি রিজিওন্যাল পি. এফ কমিশনারের সঙ্গে দেখা করেছিলাম—মিঃ খান্না। সেখানে মিঃ খান্না দায়িত্ব নিয়ে কাজ করতে চান কিন্তু আপনার চাপে পড়ে—আজকে এই খান্নাকে আপনি তাড়াবার ব্যবস্থা করছেন এখান থেকে। উনি কাজ করতে চাইছেন, পি. এফ. আইন এনফোর্স করতে চাইছেন কিন্তু তা হতে দিচ্ছেন না। রিজিওনাল পি. এফ. কমিশনের আপনি চেয়ারম্যান, আপনি বলুন, আজ পর্যন্ত কটা মালিকের এগেনস্টে এফ. আই. আর করেছেন? জবাবি ভাষণে এর উত্তর আমরা চাই। তারপর পশ্চিমবাংলায় যে লেবার ট্রাইব্যুনাল আছে সেখানে বহু মামলা ১০/১৫ বছর ধরে বিচারাধীন হয়ে পড়ে আছে। বহুবার এ সম্পর্কে আপনাকে বলেছি কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না। এর ফলে শ্রমিকরা একটা অনিশ্চিত অবস্থার মধ্যে দিন কাটাচ্ছেন। এই বলে বাজেটের বিরোধিতা করে এবং কাটমোশনগুলি সমর্থন করে শেষ করছি।

[3-50 – 4-10 p.m.(Including Adjournment)]

**শ্রী রঞ্জিত কুণ্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রম, কর্মসংস্থান ও কর্মবিনিয়োগ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়রা যে ব্যয়বরাদ্দের দাবি ৩৯ নং দাবির অধীনে পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। আমাদের রাজ্যে এবং গোটা দেশে শ্রমিক সাধারণের জীবনে .......

**(এই সময় মাইক খারাপ হইয়া যায়)**

স্যার, শ্রমিক শ্রেণী এবং মেহনতি মানুষের জীবন যন্ত্রণা তা এক উদ্বেগের পর্যায়ে চলে গিয়েছে। এটা কারুর একার কথা নয়, একার উপলব্ধি নয়। এটা যেমন আমাদের মাননীয় বিরোধী দলের উপলব্ধি তেমনি আমাদেরও সেই উপলব্ধি। কিন্তু আমাদের বিরোধী দলের বক্তব্য শুনে তা মনে হচ্ছিল, না। সুনীতিবাবু যেভাবে কেরিক্যাচার করলেন তাতে যে ধরনের গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনা করছি, যে ধরনের উদ্বেগ প্রকাশ করছি, সেই উদ্বেগের লক্ষ্যণ কিন্তু আমরা তাদের মধ্যে আমরা খুঁজে পাইনি।

**(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়)**

মিঃ ডেপুটি স্পিকার ঃ এখন ১৫ মিটের জন্য বিরতি।

**(At this stage the House was adjourned till 4.10 p.m.)**

[4-10 – 5-00 p.m.(Including Adjournment)]

মিঃ ডেপুটি স্পিকার ঃ দেখা যাচ্ছে, মাইক এখনও ঠিক হয়নি। যেহেতু মাইক ঠিক হয়নি তারজন্য আরও ৪৫ মিনিটের জন্য সভার কাজ মুলতুবি থাকল।

**(At this stage the House was adjourned till 5.00 p.m.)**

[5-00 – 5-10 p.m.(After Adjournment)]

**51st Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** The Business Advisory Committee met in my Chamber today and recommended the following programme of Business from the 23rd June to the 28th June, 1999.

| | | | |
|---|---|---|---|
| 23.6.99, Wednesday | (i) Demand No. 73 | Cottage & Small Scale Industries Department | 2 hours |
| 24.6.99 | (i) Demand No. 4 | Judicial Department | 1 hour |
| Thursday | (ii) Demand No. 36 | Housing Department | $1\frac{1}{2}$ hours |
| | (iii) Demand No. 36 | Public Health Engineering Department | $1\frac{1}{2}$ hours |
| 25.6.99 | (i) Demand No. 47 | | |
| Friday | (ii) Demand No. 48 | Agriculture and Agricul- | |
| | (iii) Demand No. 55 | ture (Marketing) | |
| | (iv) Demand No. 58 | Departments | 4 hours |
| 28.6.99 | (i) Demand No. 51 | Fisheries Department | $1\frac{1}{2}$ hours |
| Monday | (ii) Demand No. 25 | Public Works . | |
| | (iii) Demand No. 79 | Department | $2\frac{1}{2}$ hours |

**N.B.** There will be no sitting of the House on the 21st and the 22nd

June, 1999.

The Minister-in-Charge of Parliamentary Affairs Deptt. may please move the motion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, I beg to state that the 51st Report of the Business Advisory Committee as presented in the House today be accepted.

The motion was then aœepted.

## DISCUSSION ON DEMAND NO. 39 RESUMED AGAIN

**শ্রী তাপস রায় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২ বার, একবার ১৫ মিনিট আর একবার ৪৫ মিনিট মাইকের গোলযোগের জন্য আমাদের এই সভা বিঘ্নিত হল। কনসেনট্রেশন যেটা ছিল আমাদের সেটা ডিস্টার্ব হল, আমরা সেইভাবে বলতে পারলাম না। আমার বক্তব্য হল লেবার ডিপার্টমেন্ট যেভাবে চলছে সারা বাংলার কাছে তার প্রতিফলন এই হাউসের মধ্যে দিয়ে হল। আমার দ্বিতীয় কথা হল অসীমবাবু থেকে শুরু করে বুদ্ধদেববাবু সহ সব মন্ত্রী দুটি মাইকে বলছেন। ওনারাও মেম্বার আমরাও মেম্বার, দুটি মাইকে আমরা কেন বলব না?

**মিঃ স্পিকার ঃ** আপনাদের বক্তব্য শুনে মাইকও বলছে, জীবে দয়া কর। যাই হোক রঞ্জিত কুন্ডু মহাশয় বলছিলেন, এখন তিনিই বলবেন। আমি সবার সময় একটু করে কেটে দেব।

**শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩৯ নম্বর দাবিকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। আমি যা বলছিলাম, আমরা সকলেই উদ্বিগ্ন, আমাদের শিল্পের ক্ষেত্রে শ্রমিকদের ক্ষেত্রে শ্রমজীবী মানুষদের ক্ষেত্রে যা ঘটছে। কিন্তু রোগটা যদি ঠিকমতো না ধরতে পারি তাহলে চিকিৎসা হবে না। আমি যে কথা বলতে চাই, গাছের গোড়াটা যদি কেটে দেওয়া হয় আর মাথা থেকে যদি জল ঢালা হয় তাহলে কি গাছ বাঁচবে? আপনারা যদি গাছের গোড়াটা কেটে দেন তাহলে গাছ বেঁচে থাকে কিনা বলুন। ওনারা প্রথম থেকে বিশেষ করে ১৯৯১ সালের পর থেকে যে নয়া নীতি উদার নীতি গ্রহণ করেছিলেন তার পরিণতি হিসাবে গোটা দেশে নাভিশ্বাস উঠেছে। তার থেকে আমরা মুক্ত কি করে থাকব সেটা ওনারা বলবেন।

হিন্দ মোটর যখন সপ্তাহে তিনদিন লে-অফের দাবি করছে, রাজ্য সরকারের কাছে

অনুমতি চাইছে, রাজ্য সরকার তার অনুমতি দেননি। স্বাভাবিক ভাবেই অনুমতি দেননি। তারপর এটা হাইকোর্টে গেছে। এটা কি সাধারণ শ্রম বিরোধ? এটা কি সাধারণত শ্রমিক মালিক সংঘর্ষ যা ঘটে তাই? না আমাদের মোটর গাড়ির ক্ষেত্রে যে নয়া আমদানি নীতি বিদেশিদের সঙ্গে কোলাবোরেশন করে যে নতুন নতুন কারখানা হচ্ছে, বিদেশিরা নতুন নতুন কারখানা করছে তারই পরিণাম এটা? সেইসবের সামনে দাঁড়িয়ে হিন্দু মোটরকে আজকে সঙ্কটে পড়তে হয়েছে—এটাই বাস্তব। তাহলে বলুন, শ্রম দপ্তর, শ্রমমন্ত্রী এই সঙ্কট কি করে সমাধান করবেন? তাই, এ ব্যাপারে আপনাদের দায়টা বলতে হবে। টিটাগড় কাগজ কারখানাটি বন্ধ হয়ে গিয়েছিল। রাজ্য সরকারের ঐকান্তিক প্রচেষ্টায় একজন প্রোমোটার সেটি নিল এবং কারখানাটি খোলা হল। যখন এটি হাতে নেওয়া হল, রাজ্য সরকার প্রচেষ্টা করলেন—শুধু তাই নয়, শ্রমিকদের ছ কোটি টাকা যা পাওনা ছিল তা মেটাবার দায়িত্ব নিল, তখন কাগজের যে বাজার ছিল পরবর্তীকালে আমদানি শুল্ক তুলে দেবার ফলে ভারতবর্ষের বাজারে বিদেশি কাগজ ছেয়ে গেছে। এখানে যে উৎপাদন খরচ হয় তার চাইতে কম দামে এখন বাজারে কাগজ পাওয়া যাচ্ছে। টিটাগড়ে যেটুকু শুরু হয়েছিল তাও শেষ হয়ে গেল। স্টক পাইল হয়ে গেছে। এই হচ্ছে ইন্ডাস্ট্রির চেহারা। অনেক কিছু এখানে বলা যেতে পারে, তবে আমি আর সময় নেব না। এর মধ্যে দাঁড়িয়ে রাজ্য সরকার শ্রমিক শ্রেণীর স্বার্থে কাজ করছে। অন্য রাজ্যের সঙ্গে তার নিশ্চয়ই তুলনা করতে হবে। এই প্রেক্ষাপটে দাঁড়িয়ে, ভারতবর্ষের বর্তমান প্রেক্ষাপট যা আছে, তার থেকে আমাদের রাজ্য বিচ্ছিন্ন নয়। এর মধ্যে যতটুকু রক্ষা করা যায়, রাজ্য সরকার তা করছে। এইসব কথা বাজেট বক্তব্যে আছে। সেজন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 p.m.]

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের কাট মোশনকে সমর্থন করে হাউসে বক্তব্য রাখতে চাই। স্যার, ১৯৯৯-২০০০ সালের যে বাজেট সেই বাজেটে পশ্চিমবাংলার শিল্প নিয়ে বহুবার আলোচনা হয়েছে, আর আলোচনা হতে চলেছে। শ্রমমন্ত্রী কিছুদিন আগে এই বাজেটে বলেছিলেন যে পশ্চিমবাংলায় সমস্ত কারখানা খোলা আছে। অর্থাৎ ১২টি কারখানা যা লকআউট ছিল তা থেকে মুক্ত হয়েছে। কিন্তু হিসাব করে দেখা গেছে, পশ্চিমবঙ্গে বিশেষ করে বিদেশি মুদ্রা আনে যে শিল্প, জুট মিল, সেখানে আপনারা জানেন, কয়েকটি জুটমিল এখনও পর্যন্ত লকআউট হয়ে বন্ধ আছে। এক এক করে হিসাব করে তা আমি আপনাদের সামনে রাখব। গৌরীপুর জুট মিল ৭।১২।৯৭ তে বন্ধ হয়েছে। সেখানে শ্রমিক কাজ করে সাড়ে তিন হাজার। ক্লেডোনিয়াম

জুট মিল ৫.১২.৯৮ সালে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক কাজ করে তিন হাজার সাতশো। কানোরিয়া জুট মিলে ১২.১২.৯৯ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা ৩২০০ আগরপাড়া জুট মিল ৯.১২.৯৮ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা ২৭০০ এলায়েন্স জুট মিল ৫.২.৯৯ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা ৫ হাজারের। বিজয় শ্রী জুট মিল (ফোর্ট উইলিয়াম) ২৮.২.৯৯ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা সাড়ে তিন হাজার। এম্পায়ার জুট মিল ২৬.২.৯৯ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা ১৮০০। ওভার ওয়েলিং জুট মিল ২৮.২.৯৯ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা ২,৫০০। জে জে আই জুট মিল ২১.২.৯৯ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা ২ হাজার। হনুমান জুট মিল বন্ধ হয়েছে ৩০.৩.৯৯ তারিখে, সেখানে শ্রমিক সংখ্যা ৩২০০। টিটাগড় জুট মিল বন্ধ হয়েছে ১৬.৪.৯৯ তারিখে, সেখানে শ্রমিক সংখ্যা চার হাজার। রিলায়েন্স জুট মিল বন্ধ হয়েছে ২৭.৪.৯৯ তারিখে, সেখানে শ্রমিক সংখ্যা পাঁচ হাজার। কামার হাটি জুট মিল ২৮.৮.৯৯ তারিখে বন্ধ হয়েছে, সেখানে শ্রমিক সংখ্যা ৪,২০০ জন। লেবার মিনিস্টারের নিজের জায়গা, তিনি নিজেই ভাল করে জানেন না। কাঁকিনাড়া জুট মিল ২৯.৪.৯৯ তারিখে বন্ধ হয়েছে, এর শ্রমিক সংখ্যা ৪ হাজার ৪৪ জন। প্রেমচাঁদ জুট মিল ১৫.৬.৯৯ তারিখে বন্ধ হয়েছে, এর শ্রমিক সংখ্যা ২ হাজার। তারপরে কটন মিলগুলো বন্ধ হয়েছে। সবচেয়ে বড় কটন মিল বাউড়িয়া কটন মিল চার বছর থেকে বন্ধ হয়ে আছে। সিদ্ধেশ্বরী কটন মিল ১৪.৪.৯৮ তারিখে বন্ধ হয়েছে। জ্যোতি বাবুর আত্মীয় ওই কটন মিলটি নেওয়ার পর থেকেই শ্রমিকরা অনাহারে, অর্দ্ধাহারে দিন কাটাচ্ছে। আরতি কটন মিলেও একই অবস্থা। ওখানে সাসপেনশন অফ ওয়ার্ক চলছে। এইভাবে একের পর এক কটন মিল বন্ধ হয়ে যাচ্ছে। অথচ পশ্চিমবঙ্গের লেবার ডিপার্টমেন্ট থেকে কোনও চিন্তা ভাবনা করছে না। মাননীয় শ্রমমন্ত্রী আপনি জানেন যে, যেখানে শ্রমিক সংখ্যা যেখানে বেশি সেখানে চটকলগুলোতে ভাউচারে কাজ হচ্ছে এবং প্রমোটর সিস্টেমে কাজ হচ্ছে। আজ পর্যন্ত শ্রম দপ্তর কোন ট্রাইপার্টাইট মিটিংয়ের ব্যবস্থা করতে পারেননি। ট্রাইপার্টাইট মিটিংয়ে মালিক পক্ষ এবং শ্রমিকদের নিয়ে একসঙ্গে বসে কেন আপনারা কোনও আলোচনা আজ অবধি করলেন না। শ্রমিকদের কল্যাণের জন্য কিছুই আপনারা করছেন না। শ্রমিকদের পি এফ কাটা হয়নি, গ্রাচুয়েটি তারা পাচ্ছে না, এমন কি ই এস আইয়ের কোনও সুবিধা তারা পাচ্ছে না। অ্যাক্সিডেন্ট বেনিফিট এরফলে পাওয়া যাবে না। সুতরাং এই শ্রমমন্ত্রীর পদত্যাগ করা উচিত। এইকথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Narbahadur Chettri :** Hon'ble Deputy Speaker Sir, before initiating my point of discussion I would like to raise specific issues

before the Hon'ble Minister for his consideration. Perhaps the Hon'ble Minister has information. There are nine Labour Welfare Centres in and around Darjeeling Hills which are almost defunct for the last 9 years. Some of the staff in-charge of these Welfare Centres are either transferred elsewhere or they retired sometimes during 3/4/5 years ago. What I request the Hon'ble Minister is either the Labour Department of the Government of West Bengal should run these Welfare Centres effectively and properly or if it is possible to consider the proposal to hand over these Welfare Centres to the DGHC. This is my specific point for which I have been pressing for the last 6/7 years but without any success, Now, I come to the real point. Almost all the speakers, who took part in today's discussion, expressed their dissatisfaction, their disgrace and anguish over the handling of the Labour Department of the Government of West Bengal. It is not surprising that the government with claims itself the champion of the working masses has failed in so many fields including the industrial scenario and labour front. We know that several factories all over the State have been closed, several workers who were working in those factories and plantations were thrown out of job and some of them had to die. It does not go to the credit of the Government who time and again says that it is the real representative of the toiling masses. Now, I cite, how the Labour Laws such as the Minimum Wages Act, & Plantation Labour Act have been neglected in the tea gardens in the bills and Dooars areas as well. What we speak of other welfare measures when the tea gardens do not get drinking water which are running for the last 180 years? What we expect from the employers who do not deposit provident fund share? What we expect from employers who do not run a hospital for the welfare of the workers. So, I request the Hon'ble Minister that if the present laws are inadequate, please enact a comprehensive. Act so that the Interest of the workers can be protected and interest of the common people be saved. Thank you, Sir.

[5-20 – 5-30 p.m.]

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী এবং কর্মবিনিয়োগ মন্ত্রী ডিমাণ্ড নম্বর ৩৯-এর অধীনে ৭৫ কোটি ৪২ লক্ষ টাকার যে বাজেট উপস্থাপিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। এখানে আমরা দেখতে পাচ্ছি প্লান ফাণ্ডে ৪ কোটি ৪৭ লক্ষ টাকা ছিল, প্রায় তিনগুণ বেড়েছে। ইণ্ডাস্ট্রিয়াল রিলেশনশিপ ১ কোটি ৩ লক্ষ টাকার জায়গায় এবারে চারকোটি টাকা করা হয়েছে, সেখানেও তিনগুণ বেড়েছে, ভোকেশনাল ট্রেনিং ইন কাউন্সিল সেখানেও ১৮ কোটির জায়গায় ২৪ কোটি টাকা করা হয়েছে। আমরা এই বাজেটে এটা লক্ষ্য করলাম। আমরা আরও লক্ষ্য করছি এই বাজেটে লক-আউট, ওয়ার্ক সাসপেনশন, ক্লোজার অফ ইণ্ডাস্ট্রি, রুরাল এগ্রিকালচারাল লেবার, সিজনাল লেবার, লেবার প্রবলেম এসব বেশি লক্ষ্য করা যাচ্ছে। কিন্তু এর মূল কারণ হচ্ছে সেন্ট্রাল স্টেট রিলেশনশিপ অন লেবার এটা কর্ডিয়াল। আপনি বললেন এই সমস্যার উদ্ভব হয়েছে, সেন্ট্রাল স্টেট রিলেশনশিপ নেই। সেন্ট্রাল পলিসি অফ লিবারালাইজেশন, প্রাইভেটাইজেশন অ্যাণ্ড ফ্রি মার্কেট ইকনমি ন্যাশনাল লেভেল আই. এম. এফ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশ মেনেই হচ্ছে। এর ফলেই লেবার প্রবলেম আরও বেড়ে যাচ্ছে, প্রডাকশন এবং প্রডাকটিভিটির দিক থেকেও সমস্যার উদ্ভব হচ্ছে। বহুজাতিক সংস্থাগুলোর মধ্যে যে তীব্র প্রতিযোগিতা চলছে তারজন্যই আমাদের প্রডাকশনগুলো ঠিকমতো বাজার পাচ্ছেনা। মালিক এবং শ্রমিকদের সহৃদয়তার অভাব দেখা যাচ্ছে, যার জন্যও এইসব সমস্যা দেখা যাচ্ছে। লেবার প্রবলেমে লেবার ইউনিয়নগুলো ঠিকমতো ভূমিকা পালন করছেন না। আমরা আরেকটা জিনিস লক্ষ্য করছি, কন্ট্রাক্ট লেবার সিস্টেমই আমাদের লেবার প্রবলেমটাকে আরও বাড়িয়ে দিয়েছে, তাই আজকে সাধারণ শ্রমিকরা কাজ পাচ্ছে না। লেবার লস এনফোর্স করা হয়েছে বারোটি, তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ হচ্ছে বিড়ি শ্রমিকদের আইন। কন্ট্রাক্ট লেবার আইন, চাইল্ড লেবার আইন, ইন্টার স্টেট মাইগ্রেশন ওয়ার্কমেন আইন এবং বিড়ি শ্রমিকদের আইন ও অন্যান্য আইনগুলোকে যদি আমরা বলবৎ না করি তাহলে অনেক অসুবিধা হচ্ছে। আজকে শ্রমিকরা কাজ করেও অর্থ পাচ্ছে না। আরেকটা কথা বলে আমার বক্তব্য শেষ করব, সামাজিক সুরক্ষা প্রকল্পে সেটাকে যদি কার্যকর করা যায় সেইজন্য আমি মনে করি, এইসব জিনিসগুলো করলেই আমাদের লেবার আইন বলবৎ হবে। এইকথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সুস্পষ্ট ভাবে শ্রম দপ্তরের তিনজন মন্ত্রীর উপস্থাপিত ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে

চাই। আজকে পশ্চিমবঙ্গ সরকার ও তার শ্রম দপ্তর শ্রমিক স্বার্থবিরোধী যে নীতি গ্রহণ করেছে, পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষ মনে করে না এটা তাদের কোনও স্বার্থ রক্ষা করতে পারে। আজকে শ্রমিকদের মধ্যে চূড়ান্ত হতাশা দেখা দিয়েছে। দীর্ঘ লড়াই-সংগ্রামের মধ্যে দিয়ে যে অধিকার তারা অর্জন করেছিল বামফ্রন্টের ২২ বছর রাজত্বকালে তা শেষ হয়ে গেছে। তাদের সুস্পষ্ট কোনও শ্রমনীতি না থাকার ফলে, মালিক শ্রেণীর কাছে আত্মসমপর্ণের ফলে, শ্রমিক শ্রেণীর স্বার্থ আর রক্ষিত হচ্ছে না। মালিক শ্রেণী একতরফা ভাবে কল-কারখানা বন্ধ করে দিচ্ছে লে অফ করছে, হাজার হাজার শ্রমিক র্কচ্যুত হয়ে তাদের পরিবার নিয়ে ভয়ানক অর্থনৈতিক দুরবস্থার মধ্যে দিন যাপন করছে, অনেকে আত্মহত্যার পথ বেছে নিচ্ছে। এই অবস্থায় বামফ্রন্ট সরকার শ্রমিকদের স্বার্থের কথা, চাষী-মজুরদের স্বার্থের কথা যে বলে, কাজেই তার প্রতিফলন দেখা যাচ্ছে না। এক্ষেত্রে শ্রম দপ্তর বা মন্ত্রী মহাশয় কোনও বলিষ্ঠ পদক্ষেপ নিচ্ছেন না।

আজকে পশ্চিমবঙ্গে কলকারখানার সঙ্কটজনক অবস্থা, শ্রমিক ছাঁটাই, এসবের মূল কারণ হচ্ছে কেন্দ্রিয় সরকারের উদার নীতি, শিল্প নীতি, অর্থনীতি, বাজার অর্থনীতি। এক্ষেত্রে কিন্তু পশ্চিমবঙ্গ সরকারও তাদের দায় এড়াতে পারেন না। আন্তর্জাতিক অর্থভাণ্ডার এবং বিশ্ব ব্যাঙ্কের নির্দেশে কেন্দ্রিয় সরকার যে নীতি গ্রহণ করেছে, সেখানে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারও তো বিশ্ব ব্যাঙ্ক এবং আই. এম. এফ.-এর সমস্ত শর্ত মেনে নিয়েই অর্থ বিনিয়োগ করেছে। কেন্দ্রিয় সরকারের উপর দোষ দিয়ে নিজেরা এই কাজ করে যাচ্ছে। আপনারা কেন্দ্রিয় সরকারের খোলা বাজার অর্থনীতি, উদার নীতির বিরুদ্ধে কোনও বলিষ্ঠ পদক্ষেপ নিতে পারছেন না কারণ আপনারা নিজেরাই সেই দোষে দুষ্ট। আজকে পশ্চিমবঙ্গে কলকারখানার মালিকরা শ্রমিকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা, ই. এস. আই., গ্রাচ্যুইটির টাকা আত্মস্যাৎ করছে—আমি জানতে চাই, এক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের শ্রমদপ্তরের মন্ত্রী কি পদক্ষেপ নিয়েছেন। মালিকরা যে শ্রমিকদের টাকা বেপরোয়া ভাবে আত্মসাৎ করছে, এটা কি করে সম্ভব হল এখানে? পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের সংগ্রামের একটা ঐতিহ্য ছিল, সেটা হারিয়ে গেল কেন? আজকে শ্রমিক শ্রেণীর বুকের কান্না, তাদের অসহায় অবস্থা আপনাদের মনে বেদনার জায়গা না, কোনও আবেগ সৃষ্টি করে না, কারণ আপনারা নিজেরাই কেন্দ্রিয় সরকারের উদার শিল্প নীতি, খোলা বাজার অর্থনীতিকে মেনে নিয়েছেন। আপনারা বলছেন, যুক্তফ্রন্ট সরকার যখন কেন্দ্রে এসেছিল, সেইসময় পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষ, সাধারণ মানুষের ক্ষেত্রে কতগুলো নীতি গ্রহণ করে, যেগুলোতে ভর্তুকি বা অনুদান দিত, পরে কেন্দ্রে বি. জে. পি. সরকার আসার পর এইগুলো গ্রহণ করছে না। আমি বলতে চাই যে, সেই সময় আপনারা কেন্দ্রে নরসিমা সরকারের উদার নীতির পরিবর্তনের ক্ষেত্রে কোনও পদক্ষেপ নেননি কেন? আপনারা বলেননি কারণ আপনারা নিজেরাই সেই পথের পথিক ছিলেন। তাই আজকে পশ্চিমবাংলার

শ্রমজীবী মানুষের এই অবস্থা। তাই আজকে এইকথা বলতে চাই যে গ্রামীণ, ক্ষেতমজুরদের জন্য সংগঠিত আইন তৈরি করে প্রয়োগ করছেন না। ফলে তারা অসহায়। বামফ্রন্ট সরকারের কোনও শ্রমনীতি নেই। তাদের মালিক তোষণ নীতি, শ্রমিকদের স্বার্থ বিরোধী নীতি। এইজন্য এই বাজেটকে সমর্থন করতে পারছি না। কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 – 5-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** স্যার, শ্রম এবং কর্মবিনিয়োগ খাতে যে ব্যয়বরাদ্দের প্রস্তাব এখানে করা হয়েছে, আমি তার বিরোধিতা করে দু-একটি কথা বলছি, এখানে আপনারা যে প্রস্তাব এনেছেন আমি তার সবটার বিরোধিতা করছি না, কারণ আজকে ওপার থেকে যারা আছেন, তারা একতরফা সমালোচনা করছেন, এপার থেকে আমরা এক তরফা কথা বলছি। আপনি ইঞ্জিনিয়ারিং শিল্পে ওয়াগনের কথা বলেছেন। আমি তার সঙ্গে সম্পূর্ণ একমত। পশ্চিমবাংলায় যে সমস্ত ওয়াগন শিল্প রয়েছে, যেগুলি কেন্দ্রীয় সরকারের ওয়াগানের অর্ডারের উপর নির্ভর করে, এক্ষেত্রে হাজার হাজার শ্রমিক নিযুক্ত আছে, টেক্সম্যাক, বার্ণ স্ট্যাণ্ডার্ড, ভার্টিয়া ইত্যাদির যে সমস্ত কারখানা আছে, সেখানে হাজার হাজার শ্রমিক যুক্ত হয়ে আছে। আজকে আমাদের বলতে হবে যে, কেন্দ্রীয় সরকারের ওয়াগানের অর্ডার দিতে হবে। তা না দিলে আমাদের শ্রমিকরা বেকার হবে। শ্রমিকদের স্বার্থেই এইকথা বলতে হবে। আম এইকথা বলতে চাই যে, অনেক বক্তাই বলেছেন যে, রাষ্ট্রায়ত্ত কিছু কিছু শিল্প কেন্দ্রীয় সরকার বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছিল। এই সিদ্ধান্তের বিরুদ্ধে এই বিধানসভায় আমরা সর্বদলীয় প্রস্তাব নিয়েছি। কেন্দ্রীয় সরকার বলেছি যে, পুনর্বিবেচনা করার জন্য। ৮টি রাষ্ট্রায়ত্ত শিল্পের মধ্য ৬টি আমাদের রাজ্যে আছে। সেগুলি কেন বন্ধ হয়ে যাচ্ছে, তার পোস্ট মর্টেম করলে অনেক কথা বেরোবে। এটার জন্য কে দায়ী, কে দায়ী নয়, কে দোষী, এইকথা আমরা পরে আলোচনা করতে পারব। কিন্তু এই শিল্পগুলি যাতে বন্ধ না হয়ে যায়—এম এ এম সি, বি ও জে এল, শিল্প আছে, সাইকেল কর্পোরেশন শিল্প আছে, অনেকগুলি ট্রাডিশনাল শিল্প আছে। ন্যাশনাল ইন্সট্রুমেন্টস বলে একটা সফিসটিকেটেড কারখানা আছে, আজকে এই কারখানা যদি বন্ধ হয়ে যায়, তাহলে আমাদের সবাইকে একযোগে কেন্দ্রীয় সরকারের কাছে বলতে হবে। আমার দলের নেত্রী শ্রীমতী মমতা ব্যানার্জি কেন্দ্রে দিয়েছিলেন এবং সেখানে শ্রমমন্ত্রীর কাছে জোরদার দাবি জানিয়েছে যে, কোনও অবস্থাতেই এই কারখানা বন্ধ করা যাবে না। তাঁর দাবির ভিত্তিতে একটা হাই পাওয়ার কমিটি তৈরি করা হয়েছে। আমি নিজে সেখানে মিট করেছি। কিছু কিছু লোক কমানো হয়েছে। কিছু ভি এস এস দেওয়া হয়েছে। কিন্তু সম্পূর্ণভাবে কারখানা বন্ধ করা যাবে না। এর প্রোডাকশন লক্ষ্য করে

নতুন করে কেন্দ্রীয় সরকারকে টাকা দিয়ে এগুলিকে বাঁচিয়ে রাখতে হবে এবং পরবর্তীকালে এর প্রোডাকটিভিটি যাতে বেড়ে যায়, সেটা লক্ষ্য রাখতে হবে। এগুলি রাজ্যের স্বার্থেই প্রয়োজন। কেবলমাত্র এক্ষেত্রে সমালোচনার দৃষ্টিতে দেখলে ভুল করা হবে। আপনারা সকলেই বলছেন যে, গ্লোবাল ইকনমির জন্য আমাদের রাজ্যে ক্রমশ খারাপ অবস্থা হয়েছে। চাকরির অবস্থা খারাপ হয়েছে। এইকথা কি সত্য? আমি আপনাদের ভাবতে অনুরোধ করছি যে এই পশ্চিমবাংলায় গত ৫০ বছরে আপনারা শ্রমজীবী মানুষের আন্দোলনের নাম করে মানুষের কাঁধে লাল পতাকা তুলে দিয়ে বলছেন—তোমার কাঁধে পতাকা তুলে দিলাম, তোমাকে কাজ না করার অধিকার দিলাম। যে শ্রমিকদেরও দায়িত্ব পালন করতে হবে, মাতৃভূমির জন্য দায়িত্ব পালন করতে হবে, রাজ্যের জন্য দায়িত্ব পালন করতে হবে। আপনারা এই বেঞ্চ থেকে বলবেন, আমরা এই বেঞ্চ থেকে বলব। ভাবের ঘরে চুরি করে আমাদের রাজ্যের উন্নতি হবে? হবে না। আজকে আপনারা গ্লোবাল ইকনমির কথা বলছেন। কবে থেকে গ্লোবাল ইকনমি হয়েছে? কোন সালে? ৯০ সালে কতজন লোকের চাকরি দিয়েছেন ৯ হাজার ৪৯৪, ৯১তে সেটা কমে গেল ৮ হাজার ৮৪৯, ৯২তে আরও কমে গেল ৭ হাজার ৩৫১, ৫ হাজার ৬৭৫। এইভাবে আমাদের রাজ্যে চাকরি কমে গেল। গ্লোবাল ইকনমি তো সেদিন হয়েছে। এই ঘটনার জন্য আমাদের অতীতে ফিরে যেতে হবে। আমি মনে করি না যে শুধুমাত্র শ্রমিকদের দায়ী করলে চলবে না। যাদের উপর পরিচালনার দায়িত্ব ছিল, কেন্দ্রীয় সরকার সি. এম. ডি করে পাঠিয়েছিলেন তাদের যোগ্যতার অভাব ছিল। কিন্তু দুটোই তো বলতে হবে শুধুমাত্র শ্রমিকদের দায়ী করলে তো হবে না। কেন্দ্রীয় সরকারকে দায়ী করে আপনারা খালি কতগুলো স্লোগান দিয়েছেন যে কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না। আর এখন গ্লোবাল ইকনমি, আই. এম. এফ, মার্কেট ইকনমি বলে স্লোগান দিচ্ছেন। এখানে রেজলিউশন দিলেন আই. এম. এফ, মাল্টি ন্যাশনালদের বিরুদ্ধে। ভাবের ঘরে চুরি করে আপনাদের সরকার চলছে। আবার ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় তো আপনাদের প্রোজেক্ট হয়েছে। রাস্তা তৈরি করেছেন, মৎস্য প্রকল্প, স্বাস্থ্য প্রকল্প এর ক্ষেত্রে টাকা খরচ করছেন। আর এখানে বসে প্রস্তাব নিলেন। এইভাবে ডাবল স্ট্যাণ্ডার্ড পলিটিক্স করে আমাদের রাজ্যের সর্বনাশ করছেন। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী ৪৯০ দিন বিদেশে কাটিয়েছেন। কিসের জন্য। তিনি বলছেন ব্যবসায়ী ধরে আনতে যাচ্ছি, ফিলিপস এর সঙ্গে কথা বলতে যাচ্ছি। সাহস থাকে বলুন আমাদের রাজ্যে মালটি ন্যাশনালদের আনতে চাইছি। চিন তো চ্যালেঞ্জ নিয়ে দেখিয়ে দিয়েছে, তারা আজকে শিল্পকে কোথায় নিয়ে গেছে। আমাদের দেশে যত বিদেশি বিনিয়োগ হয় তার ১০ গুণ বেশি বিনিয়োগ হয় চিনে। অনেকদিন আগেই চিনে কন্ট্রাক্ট সারভিস চালু করেছি, আমার এলাকার একটি হাসপাতালে। কন্ট্রাক্ট সারভিস চালু না করলে কাজের উন্নয়ন হচ্ছে না, লোকের কাজের প্রতি আগ্রহ

বাড়ছে না। আমি জানি, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিরুপায়। যে কাগজ পত্র আপনারা দিয়েছেন, সাবজেক্ট কমিটির রিপোর্ট, কি বলছে সাবজেক্ট কমিটি

Stanza ten of the Subject Committee on Labour's pre-budget scrutiny report reads. "In this connection the committee likes to mention its dissatisfaction that the scheme could not be implemented at all for non-release of fund by the Finance department.

এখানে আপনি কি করবেন? সাবজেক্ট কমিটি মানে আপনার দলের লোকও আছে। এই রিপোর্টে সই করেছেন। একই সরকার তারাও বলছে যেটা সবচেয়ে বেশি স্পর্শকাতর দপ্তর, আজকে গোটা পশ্চিমবাংলার ভবিষ্যত সঙ্গে জড়িয়ে আছে, দেখা যাচ্ছে সেই দপ্তরের বাজেটে প্রত্যেক ক্ষেত্রে মন্ত্রী টাকা রিলিজ করছেন না। আমাদের এখানে ট্রাইব্যুনাল আছে মাত্র ১০টা। অন্যান্য রাজ্যে আমাদের চেয়ে অনেক বেশি ট্রাইব্যুনাল আছে। আমাদের রাজ্যে যেখানে ১০টা ট্রাইব্যুনাল সেখানে গুজরাটে ৫৬, মহারাষ্ট্রে ৬৮টা, বিহার ১৬টা। আর আমাদের রাজ্যে ১০টা। ৮ বছর, ৯ বছর, ১০ বছর ধরে ট্রাইব্যুনালে কেস পড়ে আছে। আমি তো অনেক ইউনিয়নের সাথে যুক্ত আছি। কোন ইউনিয়ন ট্রাইব্যুনালে যেতে চায় না। ১০ বছর পরে রিলিজ পাবে। কি হবে ট্রাইব্যুনালে গিয়ে? এইগুলো আপনি ভাববেন না? প্রোটেকশন আপনি দিতে আপনি স্বীকার করেছেন আপনার বক্তব্যের মধ্যে, আপনার সাহস আছে। বরানগর জুট মিলে গেছি। গিয়ে শুনি আলফা শ্রমিক। আলফা শ্রমিক কিরে বাবা, সারা পৃথিবীতে তো কখন আলফা শ্রমিক বলে কিছু শুনিনি। আপনাদের ২২ বছরের রাজত্বে মালিকরা কোন জায়গায় পৌঁছে গেছে আপনারা কি করেন? আপনারা কখনও কখনও অত্যাধিক বৈপ্লবিক হয়ে যান, অ্যাডভেঞ্চারাস হয়ে যান, টু মাচ রিভোলিউশনারী আবার কোথাও কোথাও জঘন্যভাবে মালিকদের কাছে আত্মসমর্পণ করেন। আপনাদের তুলনা হয় না। আলফা শ্রমিকদের নামে তাদের যে প্রভিডেন্ট ফাণ্ড, গ্র্যাচুইটি, ই. এস. আই. তার থেকে তাদের সম্পূর্ণ ভাবে বঞ্চিত করছেন। এটা কেন হচ্ছে? যখন এই আলফা, বিটা এখানে হয়ে গেছে তখন আমরা জানি না এটা ভারতবর্ষের আর কোনও রাজ্যে আছে কি না? আমাদের হুগলী জেলার একটি কারখানায় স্ট্রাইক করতে হয়েছিলাম, কিন্তু আমাদের রাজ্যে যে ভাবে স্ট্রাইক প্রয়োগ করা হয়, সেই ভাবে প্রয়োগ করা উচিত নয়। স্ট্রাইককে সব সময় শেষ অস্ত্র হিসাবে প্রয়োগ করতে হয়। আমি সরকারকে নতুন করে চিন্তা করতে বলব যে আমাদের রাজ্যে যে আইনগুলি পাস হয়েছে এ ব্যাপারে সেই আইনগুলি যাতে প্রকৃতপক্ষে কার্যকর হয়। আজকে আমাদের রাজ্যে ১৫ টি জুটমিল বন্ধ এবং এতে প্রায় ৭ হাজার শ্রমিক ইনভলভড। এর মধ্যে ৫ হাজার শ্রমিক গ্র্যাচুইটি পাচ্ছে না ২৫০

থেকে ৩০০ কোটি টাকা। সরকারের কাছে গেলে বলছে বিলাটেরাল টক করে নিয়ে নিন। মালিকদের সাথে বসে ঠিক করে নিন, রাজ্য সরকারের কোনও দায়িত্ব নেই। শান্তিবাবুর নিজের এলাকায় দুটি জুটমিল বনধ। বিদ্যুৎ বাবুর এলাকায় ৪টি কারখানা বন্ধ। বিদ্যুৎ বাবুর নিজের এলাকায় রিলায়েন্স, অ্যালায়েন্স, জগদ্দল জুটমিল বন্ধ, কাঁকিনাড়া জুটমিল বন্ধ, সমস্ত কিছু বন্ধ, কি দায়িত্ব পালন করছেন আজকে এই অবস্থায় দাঁড়িয়ে?

(এই সময় মাইক অফ হয়ে যায়)

[5-40 – 5-50 p.m.]

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শ্রম দপ্তরের মাননীয় মন্ত্রীত্রয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি, বিরোধী বন্ধুদের অনা কাটমোশনের বিরোধিতা করছি। অস্থির অর্থনীতির মধ্যে দাঁড়িয়ে ভারতবর্ষের শ্রমিক সঙ্কোচনের পথে কেন্দ্রে বিগত কংগ্রেস সরকার এবং পরে বি. জে. পি. সরকার চলেছে। এখানে আপনারা মরা কান্না করছেন। শ্রমিকদের দরদের কথা ভেবে আমরাও শ্রমিকদের সহমর্মী। শ্রমিকদের রক্ত ক্ষরণের মধ্যে দিয়ে দীর্ঘ ২২ বছর ধরে বামফ্রন্ট সরকার এখানে শ্রমিকদের জন্য যে আদোলনকে এগিয়ে নিয়ে এসেছে, শ্রমিকদের কল্যাণে যে কর্মসূচি প্রসারিত করেছে—তাদের কাছে একটা বড় বাধা হিসাবে আপনাদের নয়ের দশক ধরে দিল্লির যে সরকার শ্রমনীতি, শিল্পনীতি গ্রহণ করেছেন তার ফলশ্রুতি হিসাবে আজকে এই অবস্থায় দাঁড়িয়েছি। সেখানে আপনারা ভাবের ঘরে চুরি দেখছেন। আমাদের শোভনবাবু বললেন ভাবের ঘরে চুরির কথা। আপনি বলেছেন বিশ্বায়ন ঘটেছে, শ্রমিক সঙ্কোচন ঘটেছে, আর আপনি বলছেন এখানে বেকারত্ব কমবে, কারখানা বাড়বে, সেখানে কর্মসংস্থানের সুযোগ বাড়বে। এই সোনার পাথর বাটিগুলি আপনারাই তৈরি করেছিলেন। আমরা জানি এখনে জুটমিল থেকে শুরু করে বিভিন্ন কারখানার শ্রমিকদের ই. এস. আইয়ের টাকা, পি. এফের টাকা চুরি করে মালিকরা নিয়ে যাচ্ছে। এটা কার পাপে? সারা ভারতবর্ষ জুড়ে কোম্পানি অ্যাক্টের ধারাগুলি বাধা হয়ে দাঁড়িয়েছে। শ্রমিকদের স্বার্থে আইন প্রণয়ন করা হচ্ছে তার বিরুদ্ধে যাচ্ছে কোম্পানি অ্যাক্ট। রাজ্য সরকারের আইন সংঘবদ্ধ রূপে দাঁড়িয়ে আছে। তার জন্য কোম্পানি অ্যাক্ট সংশোধন করে কোম্পানি অ্যাক্ট বদলানোর জন্য কোনও প্রস্তাব নেই। আপনাদের দিল্লির যাঁরা ৯০ দশক থেকে বসে আছেন শ্রমিকদের স্বার্থে অ্যাক্ট বদলানোর কোনও কথা বলেছেন?

স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই, আমাদের ভারতীয় সংবিধানের মধ্যে শ্রমিক শ্রেণীর স্বার্থবাহী আইন করার যে সুযোগ সেই সুযোগকে বুর্জোয়া শ্রেণী, পুঁজিপতি শ্রেণী, গলা টিপে শ্রমিকদের বিরুদ্ধে ব্যবহার করছে। এই প্রেক্ষাপটে আমার একটা কথা

মনে পড়ছে স্যার, ১৯৪৮ সালের পর ১৯৫০ সালে যখন কনস্টিটুয়েন্ট অ্যাসেম্বলী হয় তখন শ্রী শরৎচন্দ্র বসু মহাশয়কে জিজ্ঞাসা করা হয়েছিল, ভারতীয় সংবিধান কি অবদান রেখে যাচ্ছে? তিনি বলেছিলেন, ইট ইজ লার্জেস্ট ইন ভলিউম, বিগেস্ট ইন সাইজ অ্যাণ্ড স্মলেস্ট ইন কন্টেন্ট। আমাদের ভারতীয় সংবিধানের ২২৬ ধারার সুযোগ নিয়ে মালিক পক্ষ রাজ্যের শ্রম আইনগুলোকে যে ভাবে বুড়ো আঙ্গুল দেখিয়ে শ্রমিকদের স্বার্থ বিরোধী কাজ করে চলেছেন। তার বিরুদ্ধে যদি সত্যি সত্যি ব্যবস্থার গ্রহণ করতে হয় তাহলে কোম্পানি আইন বদল করা দরকার। আমাদের এখানে ক্লোজার, সাসপেনশন ইন ওয়ার্ক যেগুলো ঘটছে তার বিরুদ্ধে শ্রদ্ধেও মাননীয় শ্রমমন্ত্রী আইন পাস করেছেন। আই. ডি. অ্যাক্টের অ্যামেণ্ডমেন্ট হয়েছে এবং সেটা পাশও হয়েছে। সেই আই. ডি. অ্যাক্টকে প্রয়োগ করে যখন আমাদের এখানে মালিকদের ধরা হচ্ছে এবং ব্যবস্থা নেবার জন্য শ্রমবিভাগ এগোচ্ছে তখন তারা হাইকোর্টে চলে যাচ্ছে এবং ছাড় পেয়ে যাচ্ছে। তাদের বিরুদ্ধে যদি সত্যি সত্যি ব্যবস্থা গ্রহণ করতেহয় তাহলে আমাদের সম্মিলিত ভাবে শ্রমিকদের স্বার্থে নতুন করে ভারতবর্ষে নতুন আইন প্রণয়ন করতে হবে। না হলে শুধু মাত্র বাইরে নিজেকে ঠকাবার জন্য, শ্রমিক শ্রেণীকে ঠকাবার জন্য আর বিজ্ঞাপন ও প্রচারের আলোয় আসার জন্য শ্রমিকদের পি. এফ.-এর টাকা মালিকরা খেয়ে নিচ্ছে, ইত্যাদি বলে চিৎকার করে শ্রমিকদের বিরুদ্ধে মকারী বন্ধ করা হোক। আমরা জানি, নতুন অর্থনীতির মধ্যে দিয়ে যে বুনিয়াদি শিল্প, মৌলিক শিল্পগুলো ছিল তাকে ওরা অস্থির করে তুলছে এবং ধ্বস নামিয়ে আনছে। একানকার জুটমিলে আজকে তাই নাভীশ্বাস দেখা দিয়েছে। জুটের গানি ব্যাগ ব্যবহারের জন্য যে ভূমিকা নেওয়া দরকার ছিল তাকে কার্যকর করা যায়নি। জুটের বদলী ওয়ার্কারদের জন্য মালিকদের বাধ্য করা সম্ভব হচ্ছে না। বজবজে একটা জুট মিল বন্ধ ছিল। সে ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রী সাহায্য করেছিলেন। কলোডিয়াস জুটমিল যে মালিক চালাচ্ছিল সে পি. এফ.-র টাকা মেরে দিয়ে চলে গেল। তারপর শ্রম দপ্তরের নেতৃত্বে যখন ঐ মিল আবার খোলার চেষ্টা হচ্ছে তখন দেখা যাচ্ছে কয়েকজন মালিক এসে সেই মিল যাতে খোলা না যায় তার জন্য বহু কল-কাঠি নাড়ছে, হাইকোর্টের সাহায্য নিচ্ছে। শ্রম দপ্তর এগিয়ে যেতে চাচ্ছে কিন্তু বাধা দেওয়া হচ্ছে। বেকার যুবকদের সাহায্যের জন্য সেসরু প্রকল্প করা হয়েছিল। কিন্তু মিউনিসিপ্যালিটি এলাকায় মিউনিসিপ্যাল লেভেল প্যানেল মনিটরিং কমিটি গ্রহীত হওয়া দরকার। না হলে এই পরিকল্পনা এগোনো যাচ্ছেনা। তাই এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 p.m.]

**শ্রী মহঃ আমিন ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আজকে এই বিতর্কে যে মাননীয়

সদস্যরা অংশ গ্রহণ করেছেন তাঁদের বক্তব্য আমি মনোযোগ দিয়ে শুনেছি এবং যাঁরা কিছু পরামর্শ দিয়েছেন তাঁদের আমি ধন্যবাদ জানাচ্ছি। তাঁদের সমালোচনার ভিত্তিতে আমাদের বিভাগের কাজকর্ম আমরা আরও ভালভাবে করার চেষ্টা করতে পারব। স্যার, মূল শ্রম বিভাগ সংক্রান্ত যে সমস্ত পয়েন্ট এখানে উত্থাপিত হয়েছে সে-সমস্তর উপর মাননীয় শ্রম মন্ত্রী দেবেন। এই বিভাগের দুটো ডাইরেক্টোরেটের সঙ্গে আমি যুক্ত—এমপ্লয়মেন্ট অ্যাণ্ড ই. এস. আই.। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর কাজকর্ম সম্পর্কে কয়েকটা কথা উঠেছে। আমাদের রাজ্যের বেকার যুবকদের প্রতি আমাদের সহানুভূতি আছে এবং সেজন্য আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাজ-কর্মকে সম্প্রসারিত করতে চাই। মাঝে আমাদের একটু অসুবিধা হয়েছিল। সুপ্রিম কোর্টের একটা জাজমেন্ট বেরিয়েছিল যে, লোক-নিয়োগ করার ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সাথে সাথে বিজ্ঞাপন দিয়ে বাইরে থেকেও লোক নিতে হবে। যার ফলে একটা জটিল পরিস্থিতির সৃষ্টি হয়েছিল। পরে আবার সুপ্রিম কোর্ট একটা জাজমেন্টে বলেন,—আগের জাজমেন্টটা শুধু মাত্র ঐ বিষয়ের কেসের ক্ষেত্রেই প্রযোজ্য। অতএব ওটা অন্য ক্ষেত্রে মানার প্রয়োজন নেই। কলকাতা হাইকোর্টও সেই মর্মে একটা সিদ্ধান্ত করেছে। তারপর রাজ্য সরকার একটা ডিসিশনে এসেছে—এই সেশনেই আমরা এ বিষয়ে একটা আইন নিয়ে আসছি। সেই আইন পাস হওয়ার পরে সরকারি কাজ-কর্মের ক্ষেত্রে এক মাত্র এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেই লোক নিয়োগ করা হবে। আগেও এই আইন ছিল, এখন আবার আমরা এইটা নতুন করে করব। দ্বিতীয়ত মাননীয় সদস্যরা জানেন যে, প্রায় ২০ বছর আগে বেকারদের একটা অ্যালাওয়েন্স দেওয়ার ব্যবস্থা করা হয়েছিল। মাসে ৫০ টাকা করে ২ বছর পর্যন্ত দেওয়া হত মোট ১২০০ টাকা। ওটা এই বছর থেকে পরিবর্তন করা হচ্ছে। এখন মাসে মাসে ৫০ টাকা করে না দিয়ে এক সাথে আড়াই হাজার টাকা দিয়ে দেওয়া হবে যাতে বেকার যুবকরা তা দিয়ে কিছু ছোট-খাটো কাজ করে নিজেদের পায়ে দাঁড়াতে পারে। বেকারদের প্রতি আমাদের যে সহানুভূতি আছে, এটা তারই পরিচয়। এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্বন্ধে দুর্নীতির অভিযোগ এসেছে। আমরা বরাবরই দুর্নীতির বিরুদ্ধে লড়াই করি। এ ক্ষেত্রেও অভিযান চালানো হয়, কোনও নির্দিষ্ট অভিযোগ এলে তার তদন্ত করা হয় এবং শাস্তি দেওয়া হয়। এটাই আমাদের নীতি এবং এই নীতি চলবে। দুর্নীতির বিরুদ্ধে আমাদের লড়াই চলবে। ই. এস. আই.-র কাজ-কর্মেরও সমালোচনা হয়েছে। ই. এস. আই.-র কাজ-কর্ম একটা বিরাট ব্যাপার। সেখানে ৯ লক্ষ শ্রমিক বা আই. পি, ১২০০ আই. এম. পি. বা ডাক্তার এবং ১২-টা হাসপাতাল নিয়ে এই কাজ-কর্ম খুব একটা আইডিয়াল নয়। সমস্যা আছে, অসুবিধা আছে। শ্রমিকদের মধ্যে অসন্তোষ আছে। মেডিক্যাল বেনিফিট স্কীমের মধ্যে থেকে শ্রমিকদের যতটা রিলিফ পাওয়া উচিত তা পাচ্ছে না। এর একটা কারণ হচ্ছে, যে সমস্ত গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত আমরা গ্রহণ করি তা

তারপরে অনুমোদনের জন্য দিল্লি পাঠাতে হয়। ফলে যে কাজ আজকে করা উচিত সেই কাজের জন্য ৬ মাস, ৯ মা, ১ বছর অপেক্ষা করতে হয়। এতে শ্রমিকদের কষ্ট বাড়ে, অসুবিধা হয়। যারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি, আর একটু ডিসেন্ট্রালাইজ করা দরকার। নিজেরা যদি তাড়াতাড়ি সিদ্ধান্ত করে ইমপ্লিমেন্ট করতে পারতাম তাহলে অবস্থাটার আর একটু উন্নতি হত এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমরা লেগে আছি ই. এস. আইয়ের কাজকর্ম আরও বেশি ভাল করার জন্য। দুর্গাপুর ই. এস. আই হাসপাতালের কথা একজন মাননীয় সদস্য তুললেন। দুর্গাপুর ই. এস. আই হাসপাতাল কমপ্লিট হয়েছে, সব কাজই কমপ্লিট হয়েছে। কিন্তু বিদ্যুৎ নিয়ে জটিলতা দেখা গেছে, ট্রান্সফরমারের প্রবলেম। আমার মনে হচ্ছে, কয়েকদিনের মধ্যে ঠিক হয়ে যাবে এবং খুব শীঘ্রই দুর্গাপুর ই. এস. আই হাসপাতাল চালু করতে পারব যাতে ঐ এলাকার শ্রমিকদের সুযোগ-সুবিধা বাড়ে, কিছু রিলিফ তারা পায়। আর কলকাতার হাসপাতাল সম্পর্কে আপনারা যা বলেছেন তা আমি নোট করেছি।

(গোলমাল)

You perhaps do not know that the society is suffering from class division. This situation will continue unless and until the struggle is over.

সেইজন্য যখন কোনও আলোচনা করবেন পশ্চিমবাংলার পরিস্থিতির সাথে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনা করে দেখে নেবেন তাহলে বুঝতে পারবেন তানাহলে মাথা গলাবেন না। এই কয়েকটি কথা বলে যে কটি কাট-মোশন এসেছে সব কটির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আর মাননীয় সদস্যবৃন্দ, অনেক দেরি হয়ে গেছে, আপনারা অনেকক্ষণ অপেক্ষা করছেন। আমি বেশি কথা বলে আপনাদের সময় নষ্ট করতে চাই না।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Please take your seat. Mr. Atish Sinha, please control your members. The Minister is giving reply. Don't disturb him.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, মাননীয় সদস্যরা যা করছেন তাতে আমার পক্ষে বলা সম্ভব হচ্ছে না। তাসত্ত্বেও কয়েকজন সদস্য আমার কথা শোনার জন্য যেভাবে

আগ্রহ প্রকাশ করেছেন তাদের দু-একটি কথা বলে বসে যাব। প্রথম কথা, আমি আমাদের পক্ষের সদস্যদের অভিনন্দন জানাচ্ছি, তাঁরা কিছু সাজেশন দিয়েছেন, শুনব। বিরোধীপক্ষের সদস্যদের মূল বক্তব্য যা আছে আমি তা স্বীকার করি না। কিছু তাদের সাজেশন আছে, কিছু কংক্রিট ঘটনার কথা বলেছেন। পরে যদি আলোচনা করেন, দেখব। যে কাটমোশনগুলি এসেছে তার প্রায় সব কটির উত্তর আমার যে বিবৃতি আছে তাতে আছে, লেবার-ইন-ওয়েস্টবেঙ্গলে আছে। আপনারা ব্যক্তিগতভাবে যা বলেছেন এবং আজকে যে কথা হয়েছে তাতে তাঁরা পাবেন। সেইজন্য কাট-মোশনগুলি গ্রহণ করতে পারছি না। এই কথা বলে আমার বাজেটকে গ্রহণ করার জন্য সকলকে অনুরোধ করছি।

(গোলমাল)

(Noise)

(At this stage some Congress (I) members

went to the Podium of the Hon'ble Speaker)

(Noise)

[6-00 – 6-03 p.m.]

**Mr. Deputy Speaker :** Mr. Sinha, please control your members. This is not the way.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বাজেটের আলোচনাকালে আমরা বিরোধীপক্ষ থেকে নানান অভিযোগ উত্থাপন করি, কাটমোশন দিই, মাননীয় মন্ত্রী মহাশয়রা তার উত্তর দেন। মাননীয় শ্রমমন্ত্রী, তিনি প্রবীণমন্ত্রী, নতুনমন্ত্রী নন, তিনি সবই জানেন, হাউসে অনেকদিন ধরে আছেন। মন্ত্রী মহাশয়রা কি উত্তর দেন তা শোনার জন্য আগ্রহ নিয়ে আমরা বসে থাকি। মন্ত্রী মহাশয় কি উত্তর দেবেন সেটা তার উপর, তাকে প্রেসার দিতে পারি না। আজকে শ্রম দপ্তরের বাজেট নিয়ে আলোচনাকালে আমরা অনেক অভিযোগ উত্থাপন করেছি, লেবার সাবজেক্ট কমিটি তাদের রিপোর্টেও শ্রম দপ্তরের কিছু কিছু কাজের সমালোচনা করেছেন। সেসবের উত্তর আমরা মন্ত্রী মহাশয়ের কাছে আশা করেছিলাম। উত্তর দিতে উঠে উনি আমাদের বক্তব্য টার্ন ডাউন করতে পারতেন, খণ্ডন করতে পারতেন কিন্তু তিনি তা না করে ব্যাঙ্গভরে বললেন আমি কোনও উত্তর দেব না। এর আমরা প্রতিবাদ করছি এবং আগামীদিনে মাননীয় শ্রমমন্ত্রীর

কোনও বক্তব্য আমরা শুনব না। শ্রমমন্ত্রীর এই ঔদ্ধত্য-এর প্রতিবাদে আমরা ওয়াক আউট করছি।

(At this stage Congress (I) members walked out of the Chamber)

**Demand No. 39**

The motion that the amount of the Demand be reduced to Re. 1/- and the motions that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 75,82,20,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 25,02,13,000 already voted on account)

was them put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.03 p.m. till 11 a.m. on Wednesday, the 23rd June, 1999 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 23rd June, 1999 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 5 Ministers of State and 119 Members.

[11-00 — 11-05 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বুদ্ধদেববাবু কোথায় গেলেন, আমরা তার পদত্যাগ চাই।

...(Pandemonium)...

...(At this stage it was seen Shri Sudhir Bhattacharyya, Shri Pankaj Banerjee, Shri Ramjanam Manjhi, Shri Ashoke Deb alongwith other Congress Members rushed to the Speaker's podium shouting slogans. Some of them were also seen pulling with the microphones placed before the Hon'ble Speaker and scattered the papers around after tearing.)...

**Mr. Speaker :** Sit down please, Sit down please.

...(Pandemonium continues)...

...(At this stage, hon'ble member Shri Sudhir Bhattacharyya was seen getting on a desk near the well and shouting slogans. Hon'ble member, Shri Tapas Banerjee was seen breaking the bulbs of the light standes placed in the Well and tearing, the wires of the sound boxed kept on the Assembly Reporters' table. Some members at this stage were also seen picking up papers from the Treasury Benches and tearing those.

...(Pandemonium continues)...

**Mr. Speaker :** Sit down please, sit down please.

## *Starred Questions*
## (to which oral answers were given)

### নেতাজী সুভাষচন্দ্র মুক্ত বিশ্ববিদ্যালয়

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি?

(ক) রাজ্যে নেতাজী সুভষচন্দ্র মুক্ত বিশ্ববিদ্যালয়ে (১) কতগুলি পাঠকেন্দ্র খোলা হয়েছে ও (২) পাঠকেন্দ্রগুলি কোথায় কোথায় অবস্থিত; এবং

(খ) উক্ত পাঠকেন্দ্রগুলিতে কি কি বিষয় পড়ার সুযোগ রয়েছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ৩৫ (পঁয়ত্রিশ) টি পাঠকেন্দ্র খোলা হয়েছে।

(২) পাঠকেন্দ্রগুলির অবস্থান পৃথকভাবে সংযোজনী ১তে উল্লেখ করা হয়েছে।

(খ) পাঠকেন্দ্রগুলিতে বর্তমানে বাংলা ভাষার মাধ্যমে এবং ক্ষেত্র বিশেষে ইংরাজি ভাষার মাধ্যমে বি.এ. ও বি.কম. পাঠের সুযোগ রয়েছে। আবশ্যিক পাঠক্রম হিসাবে—

(১) মানবিক বিদ্যা ও সমাজ বিজ্ঞানের ভিত্তিমূলক পাঠক্রম,

(২) বিজ্ঞান ও প্রযুক্তির ভিত্তিমূলক পাঠক্রম,

(৩) বাংলা ও (৪) ইংরাজি রয়েছে।

এছাড়া একটি প্রায়োগিক বিষয়ও (application oriented subject) পাঠক্রমের অন্তর্ভুক্ত। ঐচ্ছিক বিষয় (অনার্স-এর সমপর্যায়ভুক্ত) বি.এ. পাঠক্রমে বাংলা, ইংরাজি, রাষ্ট্রবিজ্ঞান জন প্রশাসন, সমাজতত্ত্ব, ইতিহাস ও অর্থনীতি (মোট সাতটি) ঐচ্ছিক বিষয় আছে। বি.কম. পাঠক্রমে বাণিজ্য শাখার পঠনীয় সব বিষয়গুলিকেই অন্তর্ভুক্ত করা হয়েছে।

অতএব ছাত্রছাত্রীরা পছন্দানুযায়ী ঐচ্ছিক (অনার্স-এর সমপর্যায়ভুক্ত) বিষয়গুলির একটি বিষয় সহ আবশ্যিক বিষয়গুলি এবং একটি প্রায়োগিক বিষয় নিয়ে

নেতাজী সুভাষচন্দ্র মুক্ত বিশ্ববিদ্যালয়-এ বি.এ. বা বি.কম. পাঠ করতে পারেন।

(এই সময় মাননীয় কংগ্রেস(আই) সদস্যগণ প্রতিবেদকগণের টেবিল চাপড়াতে থাকেন এবং মাইক্রোফোন বক্স টেবিল থেকে নামিয়ে নেন)

(অ্যাট ওয়ান point of time, Shri Tapas Banerjee Congress(I) rushed to Shri Satya Sadhan Chakraborty and snatched the reply sheet from him which he was reading.)

পাঠকেন্দ্রগুলিতে বর্তমানে বাংলা ভাষার মাধ্যমে এবং ক্ষেত্রে...

(এই সময় কংগ্রেস (আই)-এর মাননীয় সদস্যগণ প্রতিবেদনগণের টেবিলকে ঘিরে স্লোগান দিতে থাকেন।)

(তুমুল গোলমাল)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** নেতাজী মুক্ত বিদ্যালয়...

[11-05 — 11-40 p.m.](including adjournment)

(তুমুল গোলমাল)

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** ..........

(তুমুল গোলমাল)

(এই সময় উভয় পক্ষের সদস্যগণ ওয়েলে নেমে আসেন, প্রচন্ড গন্ডগোলের সৃষ্টি হয়?)

**মিঃ স্পিকার ঃ** আধ ঘন্টার জন্য হাউসের বিরতি।

(At this Stage the House was adjourned till 11-40 a.m.)

১. দমদম মতিঝিল কলেজ পাঠকেন্দ্র।

২. বাসন্তি দেবি কলেজ পাঠকেন্দ্র।

৩. গুরুদাস কলেজ পাঠকেন্দ্র।

৪. মহারাজা মণিন্দ্রচন্দ্র কলেজ পাঠকেন্দ্র।

৫. গোয়েঙ্কা কলেজ অব কমার্স পাঠকেন্দ্র।

৬. সুরেন্দ্রনাথ (সান্ধ্য) কলেজ পাঠকেন্দ্র।

৭. ভিক্টোরিয়া ইনস্টিটিউশন পাঠকেন্দ্র।

৮. শিবপুর দীনবন্ধু কলেজ পাঠকেন্দ্র।

৯. প্রভাতকুমার কলেজ পাঠকেন্দ্র।

১০. রাজা এন. এল. খান উইমেন্স কলেজ পাঠকেন্দ্র।

১১. তাম্রলিপ্ত মহাবিদ্যালয় পাঠকেন্দ্র।

১২. ফকিরচাঁদ কলেজ পাঠকেন্দ্র।

১৩. হলদিয়া গভর্নমেন্ট কলেজ পাঠকেন্দ্র।

১৪. নিস্তারিনী কলেজ পাঠকেন্দ্র।

১৫. বেহালা কলেজ পাঠকেন্দ্র।

১৬. সোনারপুর কলেজ পাঠকেন্দ্র।

১৭. বর্ধমান রাজ কলেজ পাঠকেন্দ্র।

১৮. আসানসোল বি.বি কলেজ পাঠকেন্দ্র।

১৯. সিউড়ি বিদ্যাসাগর কলেজ পাঠকেন্দ্র।

২০. নবগ্রাম হীরালাল কলেজ পাঠকেন্দ্র।

২১. চন্দননগর গভর্নমেন্ট কলেজ পাঠকেন্দ্র।

২২. নেতাজী মহাবিদ্যালয় পাঠকেন্দ্র।

২৩. কৃষ্ণনগর গভর্নমেন্ট কলেজ পাঠকেন্দ্র।

২৪. বারাসাত গভর্নমেন্ট কলেজ পাঠকেন্দ্র।

২৫. শ্রী চৈতন্য কলেজ পাঠকেন্দ্র।

২৬. মহাদেবানন্দ মহাবিদ্যালয় পাঠকেন্দ্র।

২৭. করিমপুর পান্নাদেবি কলেজ পাঠকেন্দ্র।

২৮. চাকদা কলেজ পাঠকেন্দ্র।

২৯. বালুরঘাট কলেজ পাঠকেন্দ্র।

৩০. রায়গঞ্জ ইউনিভার্সিটি কলেজ পাঠকেন্দ্র।

৩১. মালদা কলেজ পাঠকেন্দ্র।

৩২. কৃষ্ণনাথ কলেজ পাঠকেন্দ্র।

৩৩. শিলিগুড়ি কলেজ পাঠকেন্দ্র।

৩৪. আনন্দচন্দ্র কলেজ পাঠকেন্দ্র।

৩৫. কুচবিহার কলেজ পাঠকেন্দ্র।

## Starred Questions

**(to which written answers were laid on the Table).**

### মদের লাইসেন্স

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬) **শ্রী কমল মুখার্জি ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে দেশি এবং বিদেশি মদের লাইসেন্স প্রদানে কি পদ্ধতি অবলম্বন করা হয়?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জেলার কালেক্টার জেলার কোনও স্থানে যদি নতুন দোকান দেওয়ার প্রয়োজন মনে করেন, তবে তিনি সেই সব স্থানের নাম প্রয়োজনীয় তথ্যাদি সহ আবগারি কমিশনার মারফত রাজ্য সরকারের কাছে পাঠান। রাজ্য সরকার সমস্ত বিষয় বিবেচনা করে ঐ সব জায়গায় নতুন দোকান খোলা হবে কিনা সে সম্পর্কে সিদ্ধান্ত নেয়।

এই সংক্রান্ত নিয়মকানুন আবগারি দপ্তরের ২২।৩।৯৩ তারিখের ১৪নং বিজ্ঞপ্তিতে বলা আছে।

কোনও স্থানে নতুন দোকান খোলার অনুমোদন পাওয়া গেলে জেলার কালেক্টার

*বিজ্ঞাপন দিয়ে দরখাস্ত আহ্বান করেন এবং উপযুক্ত প্রার্থি নির্বাচন করে* তাকে লাইসেন্স প্রদান করেন।

### দারিদ্রসীমার নিচে বসবাসকারি মানুষ

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে দারিদ্র্যসীমার নিচে কত জন মানুষ বসবাস করেন;

(খ) অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যের অবস্থান কোথায়;

(গ) ১৯৮৯ সালে—

(১) উক্ত সংখ্যা কত ছিল; এবং

(২) অবস্থান কোথায় ছিল?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ সালের সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী পশ্চিমবঙ্গের জনসংখ্যার ৩৫.৬৬ শতাংশ দারিদ্রসীমার নিচে বসবাস করেন।

(খ) এই নিরিখে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির তুলনায় পশ্চিমবঙ্গের স্থান ১২তম। অর্থাৎ উত্তরপ্রদেশ, উড়িষ্যা, মহারাষ্ট্র মধ্যপ্রদেশ, ইত্যাদি ১১টি রাজ্যে দারিদ্রের শতকরা ভাগ পশ্চিমবঙ্গের তুলনায় বেশি। সমগ্র ভারতবর্ষে দারিদ্রের গড় পরিমাণও পশ্চিমবঙ্গের তুলনায় বেশি।

(গ) ১৯৯৩-৯৪ সালের পূর্বে প্রকাশিত তথ্য ১৯৮৭-৮৮ সালের। এই তথ্য অনুযায়ী পশ্চিমবঙ্গে ঐ সময়ে দারিদ্রসীমার নিচে বসবাসকারি মানুষের শতকরা ভাগ ছিল ৪৪.৭২ শতাংশ। ঐ সময়ে দরিদ্রের পরিমাণ সবচেয়ে বেশি ছিল উড়িষ্যায়, দ্বিতীয় স্থানে ছিল বিহার, তৃতীয় স্থানে পশ্চিমবঙ্গ।

### সপ্তম যোজনায় সেচপ্রকল্প

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৪) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিগত সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এই রাজ্যে কতিপয়

নতুন বড় সেচ প্রকল্পের কাজ শুরু করার জন্য সরকারের পরিকল্পনা ছিল; এবং

(খ) সত্যি হলে—

(১) কতগুলি প্রকল্প ও

(২) প্রকল্পগুলির নাম কি কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। একথা সত্যি যে বিগত সপ্তম পঞ্চবার্ষিকি পরিকল্পনায় কিছু নতুন বড় সেচ প্রকল্পের কাজ শুরু করার জন্য সরকারের পরিকল্পনা ছিল।

(খ) (১) পাঁচটি প্রকল্প।

(২) প্রকল্পগুলির নাম ঃ

(১) মেদিনীপুর জেলায় সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প;

(২) বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর-গন্ধেশ্বরী জলাধার প্রকল্প;

(৩) বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী নুন বিল জলাধার প্রকল্প;

(৪) বীরভূম ও বর্ধমান জেলায় অজয় জলাধার প্রকল্প; এবং

(৫) মেদিনীপুর জেলায় দোলং সেচ প্রকল্প।

## বায়ো টেকনোলজি

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৪) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে বায়ো টেকনোলজি শিক্ষাক্রম চালু আছে কি না;

(খ) থাকলে, উক্ত বিষয় কোথায় কোথায় পড়ানো হয়; এবং

(গ) বছরে কত সংখ্যক ছাত্র-ছাত্রী উক্ত বিষয়ে পড়ার জন্য সুযোগ পায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বায়ো টেকনোলজি শিক্ষাক্রম চালু আছে। এই শিক্ষাক্রমে এম. টেক.

ও এম. এস. সি. কোর্স পড়ানো হয়।

(খ) এই শিক্ষাক্রম যাদবপুর বিশ্ববিদ্যালয়ে ও কলকাতা বিশ্ববিদ্যালয়ে পড়ানো হয়।

(গ) বৎসরে যথাক্রমে ১০ জন ছাত্র এবং ৬ জন ছাত্রী এই বিষয়ে পড়ার জন্য সুযোগ পায়।

## প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক সংখ্যা

*৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭২১) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী পরেশনাথ দাস ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষকের মোট সংখ্যা কত?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শিক্ষক পদের সংখ্যা ১,৫৪,০০০।

## তিস্তা বাঁধ প্রকল্প

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৪) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

তিস্তা বাঁধ প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

তিস্তা ব্যারেজ প্রকল্পের কাজ তিনটি পর্যায়ে বিভক্ত, আবার প্রথম পর্যায়ের কাজ তিনটি উপপর্যায়ে বিভক্ত। প্রথম পর্যায়ে প্রথম উপপর্যায়ের কাজ দশম পঞ্চবার্ষিকি পরিকল্পনার (২০০২-২০০৭) মধ্যে সমাপ্ত হবে বলে আশা করা যায়।

## ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে সুদের হার

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৮) **শ্রী তপন হোড় ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিভিন্ন ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে সুদের হার কমিয়ে দেবার পূর্বে

কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সাথে আলোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করেছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে উক্ত বিষয়ে রাজ্য সরকারের বক্তব্য কি; এবং

(গ) কেন্দ্রীয় সরকার কর্তৃক উক্ত সুদের হার কমিয়ে দেবার জন্য রাজ্য সরকার বছরে কত পরিমাণ আর্থিক ক্ষতির আশঙ্কা করছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) বিষয়টি মূলতঃ কেন্দ্রীয় সরকারের এক্তিয়ার ভুক্ত হওয়া সত্ত্বেও, যেহেতু সংগ্রহের একটি বৃহৎ অংশ রাজ্যের উন্নয়নে কাজে লাগে, তাই স্বল্প সঞ্চয় সংক্রান্ত কোনও উল্লেখযোগ্য পরিবর্তন করার আগে রাজ্য সরকারগুলির সঙ্গে আলোচনা করা সমিচিন।

(গ) এ সম্বন্ধে এখনই অনুমান করা সম্ভব নয়।

মাদ্রাসা স্কুলের সংখ্যা

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮০) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মাদ্রাসা স্কুলের সংখ্যা কত; এবং

(খ) উক্ত স্কুলগুলো পরিচালনা করার ক্ষেত্রে সরকারের ভূমিকা কি?

**মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে অনুমোদিত মাদ্রাসার সংখ্যা ৪৯০টি।

(খ) আর্থিক দায়িত্ব বহন করা এবং বিধি অনুযায়ী মাদ্রাসাগুলি পরিচালিত হচ্ছে কি না তার ব্যবস্থা করা।

ই.সি.এল.-এর কয়লাখনি থেকে 'সেস্'

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৬) **ডঃ নির্মল সিংহ ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ই.সি.এল.-এর ৬৪টি কয়লাখনির মধ্যে পশ্চিমবঙ্গে যে ৫৯টি কয়লাখনি আছে

তা থেকে রাজ্য সরকার কত টাকা 'সেস্' হিসাবে পেয়েছে (গত তিন বছরের হিসাব); এবং

(খ) উক্ত 'সেস্' নির্ধারণের পদ্ধতি কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭ - ৪০৫.৩৬ কোটি টাকা।

১৯৯৭-৯৮ - ৩৫৩.২৭ কোটি টাকা।

১৯৯৮-৯৯ - ২৩২.০০ কোটি টাকা।

(খ) কয়লাখনির কয়লা সম্বলিত জমির বাৎসরিক মূল্যের উপর 'সেস' নির্ধারণ করা হয়।

## Distribution FHTD

*311. (Admitted Question No. *973) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Refugee, Relief and Rehabilitation Department be pleased to state—

what is the Government Policy for distribution of FHTD to the refugee families of different colonies in the State ?

**Minister-in-charge of the Refugee, Relief and Rehabilitation Department :**

In 1987, the State Govt. decided to give Freehold title Deeds to all eligible D.P. families in both ruraland Urban Colonies in modification of earlier policies thereto. The modified policy was publicly published.

## জমির মূল্য নির্ধারণ

*৩১২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪২) **শ্রী মোজাম্মেল হক এবং শ্রী ইউনুস সরকার ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জমি বিক্রয়ের ক্ষেত্রে জমির মূল্য নির্ধারণ করার জন্য

সরকার ব্যবস্থা গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, কি পদ্ধতিতে বিঘাপ্রতি মূল্য নির্ধারণ করা হয়; এবং

(খ) কপি রাইটারগণের পারিশ্রমিকের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জমি বিক্রয় সংক্রান্ত দলিল রেজিস্ট্রেশন-এর সময় আদায়যোগ্য স্ট্যাম্প ডিউটি ও রেজিস্ট্রেশন ফি নিরূপণ করার জন্য জমির বাজার দর নির্ধারণ করা হয়।

(খ) ওয়েস্ট বেঙ্গল স্ট্যাম্প (প্রিভেনশন অব আন্ডার ভ্যালুয়েশন অব ইনস্ট্রুমেন্টস) রুলস, ১৯৯৪ অনুযায়ী বাজার দর নির্ধারণ করে আদায়যোগ্য স্ট্যাম্প ডিউটি ও রেজিস্ট্রেশন ফি নিরূপণ করা হয়।

| | | |
|---|---|---|
| ১। | প্রতি ১০০ শব্দ বা তার অংশের জন্য | - ৩ টাকা, ন্যূনপক্ষে ১৫ টাকা |
| ২। | টাইপ কপি তৈরির জন্য | ঐ |
| ৩। | প্রতি ১০০ শব্দ বা তার অংশের মেলাবার জন্য | - ২ টাকা, ন্যূনপক্ষে ১০ টাকা। |

**রাজ্যে নতুন কলেজ**

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১১১) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে পশ্চিমবঙ্গে নতুন কলেজ খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে কয়েকটি নতুন কলেজ স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**ছাপানো ইংরাজি বই-এর সংখ্যা**

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৯) **শ্রী পরেশনাথ দাস এবং শ্রী ইউনুস**

**সরকার ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে কোন্ কোন্ শ্রেণীর জন্য কত সংখ্যক ইংরাজি বই ছাপানো হবে; এবং

(খ) এজন্য সরকারের কত টাকা খরচ হবে?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে তৃতীয় শ্রেণীর ইংরাজি বই ২২ লক্ষ (বাইশ লক্ষ) ছাপা হয়েছে। পঞ্চম শ্রেণীর ইংরাজি বই ১১ লক্ষ (এগার লক্ষ) ছাপা হয়েছে।

(খ) এই বই দুটির জন্য (কাগজের দামসহ) সরকারের মোট খরচ হবে ১,৫৫,০০,০০০ (এক কোটি পঞ্চান্ন লক্ষ টাকা)।

**ভগবানপুর-নন্দীগ্রাম মাস্টার প্ল্যান**

*৩১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১১) **শ্রী অজিত খাঁড়া ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভগবানপুর-নন্দীগ্রাম মাস্টার প্ল্যান কার্যকর করার বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(খ) ভগবানপুরের বর্ষার জমা জল নিষ্কাশন করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভগবানপুর নন্দীগ্রাম নিকাশি প্রকল্পটির কাজ প্রায় শেষ পর্যায়ে আছে।

(খ) কলাবেড়িয়া খাল সংস্কারের কাজ হাতে নেওয়া হচ্ছে। এ ছাড়া উদবাদল খালটি সংস্কারের জন্য প্রকল্প তৈরি করা হচ্ছে।

**ডানকুনি 'ফুড পার্ক'**

*৩১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৮) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

ডানকুনি 'ফুড পার্ক' প্রকল্পটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**খাদ্য ও প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) (ক) ডানকুনি ফুডপার্ক প্রকল্পটির দুইটি পর্যায়ে মোট ৫৩০ (পাঁচশত ত্রিশ) একর জমি নিয়ে স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছে একটি বেসরকারি প্রতিষ্ঠান (কয়েকটি সহযোগী প্রতিষ্ঠান একত্রিত হয়ে)।

ইতিমধ্যে ফুডপার্কের প্রথম পর্যায়ের একনম্বর ও পাঁচ নম্বর অঞ্চলের মোট ২২০ (দুইশত কুড়ি) একর জমির মধ্যে ৭৩.৭৭ (তিয়াত্তর দশমিক সাতাত্তর) একর জমি উক্ত সংস্থা ক্রয় করতে সমর্থ হয়েছে।

(খ) জমির উর্দ্ধসীমা সংক্রান্ত নিয়মাবলি আইনের পরিপ্রেক্ষিতে সংস্থাটি বাকি জমি ক্রয় করতে সমর্থ হয় নাই। ভূমি ও ভূমি সংস্কার দপ্তর ১৫৫৩ (একশত তিপান্ন) একর জমি অধিগ্রহণ করে উক্ত সংস্থাকে হস্তান্তর করবে এই মর্মে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। বিগত ১৫ই জুন ১৯৯৯ ভূমি ও ভূমি সংস্কার কমিশনারের উদ্যোগে যে সভা অনুষ্ঠিত হয়েছিল তাতে সিদ্ধান্ত হয় যে—

প্রথমত ঃ উক্ত সংস্থাটি ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের সঙ্গে একটি চুক্তিতে আবদ্ধ হবেন।

দ্বিতীয়ত ঃ মডুলার ফুড পার্কের প্রতিটি প্লট অধিগ্রহণ ক্ষেত্রে উক্ত সংস্থাটি অধিগ্রহণ মূল্যের শতকরা ৫০ ভাগ টাকা অগ্রিম জমা দেবেন।

**সংযোজনী**

**বিগত ১৯৯৪ সালে 'মডিউলার কনসালট্যান্ট প্রাইভেট লিমিটেড' নামক একটি বেসরকারি সংস্থা 'মডিউলার ফুড পার্ক' প্রকল্পটি রূপায়ণের পরিকল্পনা গ্রহণ করে। স্থির হয় যে হুগলি জেলার ডানকুনির নিকটে ৫৩০ (পাঁচশত ত্রিশ) একর জমির উপর শুধুমাত্র বিভিন্ন ধরনের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প স্থাপনের উদ্যোগ নেওয়া হবে। সম্পূর্ণ বেসরকারি এই উদ্যোগটিকে বিভিন্ন প্রথাগত অনুমোদন লাভের ব্যাপারে রাজ্য সরকারের খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যানপালন বিভাগ সাহায্য করবে- এই মর্মে সিদ্ধান্ত গৃহিত হয়। পরবর্তীকালে জমির উর্দ্ধসীমা সংক্রান্ত আইনের পরিপ্রেক্ষিতে ঐ সংস্থাটি নিজের নামে ও আরও চারটি সংস্থার নামে ঐ অঞ্চলে প্রায় ৮৩ একর জমি ক্রয় করতে সমর্থ হয়। (অন্য চারটি সংস্থার নাম যথাক্রমে মডিউলার ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার প্রাঃ লিঃ, পিজ্জা**

হটি প্রাঃ লিঃ, সিম্‌প্রেক্স ডেভেলপার্স প্রাঃ লিঃ, উইন্ডসর অ্যাশোসিয়েটস) ইতিমধ্যে প্রকল্পটির খরচ বেড়ে দাঁড়ায় ১৬৭ কোটিতে। প্রাক্তন কেন্দ্রীয়মন্ত্রী (খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পমন্ত্রকের) প্রকল্পটি পর্যবেক্ষণ করতে আসেন ও তিন কোটি টাকার কেন্দ্রীয় অনুদান দেওয়ার সিদ্ধান্ত হয়। সেই অনুযায়ী প্রথম পর্যায়ে রাজ্য সরকারের মাধ্যমে ৭৫ (পঁচাত্তর) লক্ষ টাকা দেওয়া হয় শ্রীরামপুর থেকে প্রকল্প পর্যন্ত জলের পাইপলাইন বসানোর জন্য ও একটি ভূগর্ভস্থ জলাধার নির্মাণের জন্য ও একটি 'ওভারহেড' জলাধার তৈরির জন্য। রাজ্য সরকার পুরো ৭৫ লক্ষ্য টাকাই উক্ত সংস্থাটির হাতে তুলে দেন। ইতিমধ্যে জলের পাইপলাইন বসানোর কাজ অনেকদূর এগিয়ে গিয়েছে। ভূগর্ভস্থ জলাধারটির নির্মাণ কাজও প্রায় সমাপ্তির মুখে। দিল্লিরোড থেকে প্রকল্পটির ভিতরে প্রবেশ পথের প্রায় ১০০ মিটার পর্যন্ত নির্মিত হয়েছে (ঘেঁশ দিয়ে)। বর্তমানে কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকার বাকি ২২৫ লক্ষ টাকার অনুদান চেয়ে পাঠিয়েছেন।

বিগত কয়েক বছরে অন্যান্য সমস্যার মধ্যে সবচেয়ে বড় বাধা হয়ে দাঁড়িয়েছে প্রয়োজনীয় জমির ব্যবস্থা করা। জমির উর্দ্ধসীমা সংক্রান্ত নিয়মাবলির দরুন সংস্থাটি বেশি জমি ক্রয় করতে সমর্থ হয়নি, অন্যদিকে যে সমস্ত জমি বা 'প্লট' কেনা হয়েছে সেগুলির অবস্থান পাশাপাশি না হওয়ার জন্য সেগুলিকে শিল্পস্থাপনের উপযোগী করে তুলতে নানা অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। সমস্ত দিক বিবেচনা করে ভূমি ও ভূমি সংস্কার দপ্তর সংস্থাটিকে 'সরকারি মাধ্যমে জমি অধিগ্রহণ' করার পরামর্শ দিয়েছেন। সংস্থাটি এ ব্যাপারে তাঁদের সম্মতি জানিয়েছেন ও বর্তমানে এই ব্যাপারে চূড়ান্ত স্তরে আলাপ-আলোচনা চলছে। প্রথম পর্যায়ে প্রকল্পটির ১নং ও ৫নং অঞ্চলের মোট ২২০ (দুইশত কুড়ি) একরের মধ্যে ১৫৩ (একশত তিপ্পান্ন) একর জমি অধিগ্রহণ করার সিদ্ধান্ত হয়েছে। বাকি ৬৭ (দুইশত কুড়ি) একরের মধ্যে ১৫৩ (একশত তিপ্পান্ন) একর জমি অধিগ্রহণ করার সিদ্ধান্ত হয়েছে। বাকি ৬৭ (সাতষট্টি একর জমি সংস্থাটি ইতিমধ্যেই ক্রয় করেছে। উক্ত ২২০ একরের মধ্যে পরিকাঠামোগত সুযোগ সুবিধা নির্মাণের জন্য আনুমানিক ৭০ (সত্তর) একর জমি ব্যবহৃত হবে ও বাকি ১৫০ (একশত পঞ্চাশ) একর জমিতে শিল্পস্থাপন করা হবে। আশা করা হচ্ছে যে আনুমানিক ৮ (আট)টি বৃহৎ শিল্প, ২৫ (পঁচিশ)টি মাঝারি শিল্প ও ৫৫ (পঞ্চান্ন)টি ক্ষুদ্রশিল্প সংস্থাকে ঐ ২২০ একরের মধ্যে স্থান দেওয়া হবে। অনুমান করা হচ্ছে যে বড় শিল্পগুলির ক্ষেত্রে অন্ততঃ ৮০ (আশি) কোটি টাকা মাঝারি শিল্পগুলির ক্ষেত্রে অন্ততঃ ১২৫ (একশ পঁচিশ) কোটি টাকা ও ক্ষুদ্রশিল্পগুলির ক্ষেত্রে অন্ততঃ ৭৫ (পঁচাত্তর) কোটি টাকা বিনিয়োগ করা হবে। জমি অধিগ্রহণের পরে উক্ত সংস্থাটির হাতে তুলে দিলে সংস্থাটি বছর দেড়েকের মধ্যেই জমির মানোন্নয়ন ঘটিয়ে শিল্পোদ্যোগি সংস্থাকে বিক্রয় করতে পারবে বলে জানিয়েছে ও আশা করা যাচ্ছে যে তারপর আরও এক-দেড় বছরের মধ্যে সংস্থাগুলি নিজ নিজ শিল্প গড়ে তুলতে

পারবে।

### ইংরাজি শিক্ষা প্রবর্তন

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩১) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার প্রথম শ্রেণী থেকে ইংরাজি শিক্ষা প্রবর্তনের কথা ভাবছেন;

(খ) সত্যি হলে, তা কোন্ বছর থেকে কার্যকর হবে বলে আশা করা যায়; এবং

(গ) প্রাইমারি স্কুলে পুনরায় পাশ-ফেল প্রথা চালু করার বিষয়ে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না সরকার তা ভাবছে না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এই মুহূর্তে কোনও পরিকল্পনা নেই।

### ক্যানিং মহকুমায় ট্রেজারি

*৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০১) **শ্রী সুভাষ নস্কর ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং মহকুমায় ট্রেজারি চালু করার জন্য ট্রেজারি অফিসার নিয়োগ ও ট্রেজারি অফিসের ঘর নির্দিষ্ট হয়ে গেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত ট্রেজারি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গত ০১-৪-৯৯ থেকে ক্যানিং ট্রেজারি কাজ শুরু করেছে।

## স্কুল সার্ভিস কমিশন

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪০) শ্রী শক্তিপদ খাঁড়া : বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৯ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত জেলাভিত্তিক কত জনকে স্কুল সার্ভিস কমিশন নিয়োগপত্র দিয়েছেন?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

স্কুল সার্ভিস কমিশন সরাসরি কোনও নিয়োগপত্র প্রদান করে না, কমিশন শুধু মাত্র মেধাভিত্তিক যে তালিকা প্রস্তুত হয় তার থেকে বিভিন্ন বিদ্যালয়ের কর্তৃপক্ষের কাছে নাম সুপারিশ করে।

## রাজ্যে ফুলচাষ

*৩২০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮৫) শ্রী ব্রহ্মময় নন্দ : খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ফুল চাষের জমির পরিমাণ;

(খ) উক্ত চাষে নিযুক্ত ব্যক্তির সংখ্যা কত; এবং

(গ) ফুল বেচা-কেনার প্রধান প্রধান বাজারের সংখ্যা কত?

**খাদ্য ও প্রক্রিয়াকরণ ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যে ফুল চাষের জমির পরিমাণ কম বেশি ১০,,০০০ (দশ হাজার) হেক্টর।

(খ) উক্ত চাষে ৩০,০০০ থেকে ৪০,০০০ হাজার ব্যক্তি নিযুক্ত আছেন।

(গ) ফুল বেচাকেনার প্রধান প্রধান বাজারের সংখ্যা কম-বেশি ১৪টি।

## বিদ্যালয়ে যৌনশিক্ষা

*৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫৯) শ্রী রামপদ সামন্ত : বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিদ্যালয় পাঠক্রমে যৌনরোগ ও যৌনশিক্ষা বিষয়টি অন্তর্ভুক্ত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্যি হলে, আগামি কোন্ শিক্ষাবর্ষ থেকে বিষয়টি কোন্ শ্রেণীর পাঠক্রমে অন্তর্ভুক্ত হচ্ছে?

**বিদ্যালয়-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি এই রাজ্য সরকারের বিবেচনাধীনে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

### লিলুয়া স্টেশনে উড়ালপুল নির্মাণ

৩০২। (অনুমোদিত প্রশ্ন নং ৩২) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) লিলুয়া স্টেশনের পাশে রেলওয়ে লেভেল-ক্রসিং-এ উড়ালপুল নির্মাণের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উড়ালপুলটির পূর্বদিকের নির্মাণকাজ বর্তমানে চলছে এবং ৩০ শতাংশ কাজ সম্পন্ন হয়েছে। প্রয়োজনীয় জমি অধিগ্রহণ না হওয়ায় পশ্চিমদিকের নির্মাণকাজ এখনও শুরু করা যায় নি।

(খ) উড়ালপুলটির (পূর্বদিকের) নির্মাণকাজ বিগত ২৩-১২-৯৭ তারিখ থেকে শুরু হয়েছে।

### চন্দননগর পৌরসভায় গঙ্গা অ্যাকশন প্ল্যান

৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬) **শ্রী কমল মুখার্জি ঃ** নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানে চন্দননগর পৌর এলাকায় অদ্যাবধি কি কি কাজ হয়েছে;

(খ) উক্ত প্রকল্পে ঐ এলাকায় মোট কত টাকার কাজ হয়েছে; এবং

(গ) কি কি কাজ বাকি আছে?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানের প্রথম পর্যায়ে চন্দননগর পৌর এলাকায় অদ্যাবধি নিম্নলিখিত কাজগুলি সম্পূর্ণ করা হয়েছে ঃ

(১) রিভারফ্রন্ট ডেভেলপমেন্ট—চন্দননগর (১টি ঘাট)।

(২) রিভারফ্রন্ট ডেভেলপমেন্ট—চন্দননগর (আরও ১টি ঘাট)।

(৩) রিভারফ্রন্ট ডেভেলপমেন্ট—(গোন্দালপাড়া) (১টি ঘাট)।

(৪) ইন্টারসেপশন এবং ডাইভারশন—চন্দননগর (জোন ১)।

(৫) ইন্টারসেপশন এবং ডাইভারশন—চন্দননগর (জোন ২)।

(৬) ইন্টারসেপশন এবং ডাইভারশন—চন্দননগর (জোন ৩)।

(৭) স্যুয়ার ট্রিটমেন্ট প্ল্যান্ট—চন্দননগর (জোন ৪)।

(খ) গঙ্গা অ্যাকশন প্ল্যানের ১নং পর্যায়ের চন্দননগর পৌর এলাকার সমস্ত প্রকল্পগুলিতে মোট ব্যয়িত অর্থের পরিমাণ ছয় কোটি এগার লক্ষ সাঁইত্রিশ হাজার টাকা।

(গ) সমস্ত প্রকল্পগুলির কাজ ১৯৯৩ সালের মার্চ মাসের মধ্যে সম্পূর্ণ করা হয়েছে। কোনও কাজ বাকি নেই।

**চন্দননগর পানীয় জলের সঙ্কট দূরীকরণ**

৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯) শ্রী **কমল মুখার্জি ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চন্দননগর পৌরনিগম এলাকায় পানীয় জলের সঙ্কট মোচনে সরকারের চিন্তাভাবনা কিরূপ;

(খ) ঐ এলাকায় বর্তমানে গভীর নলকূপ ও সাধারণ নলকূপের সংখ্যা কত; এবং

(গ) তার মধ্যে কতগুলি সচল?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গোন্দালপাড়া নদীর জল পরিশোধন ও সরবরাহ কেন্দ্রের উন্নয়ন প্রকল্পের জন্য রাজ্য সরকার সি.এম.ডি.এ.-র মাধ্যমে অনুমোদিত ২ কোটি ২১ লক্ষ ৪২ টাকা ব্যয় অনুমোদন করেছে এবং খুব শীঘ্রই এই কাজ শুরু হবে।

(খ) চন্দননগর পৌরনিগম এলাকায় গভীর নলকূপের সংখ্যা ৩৫টি এবং সাধারণ নলকূপের সংখ্যা ২৮৯টি।

(গ) সচল গভীর নলকূপের সংখ্যা ২৮টি এবং সচল সাধারণ নলকূপের সংখ্যা ২৩১টি।

**সমবায় দপ্তরের অধীনস্থ হিমঘর ও তেলকল**

৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২) **শ্রী কমল মুখার্জি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সমবায় দপ্তরের অধীনে কোথায় কোথায় হিমঘর ও তেলকল আছে;

(খ) উৎপন্ন তেল কি পদ্ধতিতে বিক্রয় করা হয়; এবং

(গ) সরকারি হিমঘরে আলু রাখার পদ্ধতি কিরূপ?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রাজ্যে সমবায় দপ্তরের অধীনে মোট ৪৩টি হিমঘর নিবন্ধীভুক্ত হয়েছে। ৪০টি বর্তমানে কর্মরত। বাকি ৩টি নিষ্ক্রিয়। হিমঘর সমবায়গুলির জেলাভিত্তিক অবস্থান নিচে দেওয়া হল ঃ

(১) উত্তর ২৪ পরগনা—৩, (২) নদীয়া—২, (৩) মুর্শিদাবাদ—২, (৪) হাওড়া—১, (৫) হুগলি—৮, (৬) বর্ধমান—১২, (৭) জলপাইগুড়ি—১, (৮) মেদিনীপুর—৩, (৯) মালদহ—১, (১০) বাঁকুড়া—২, (১১) বীরভূম—৪, (১২) কোচবিহার—১, এ ছাড়া নতুন ৭টি সমবায় হিমঘর প্রস্তুতির পথে, সেগুলি হল বর্ধমানে ২টি, হুগলিতে ২টি, জলপাইগুড়ি, বাঁকুড়া ও কোচবিহারে ১টি করে।

বিভিন্ন সমবায় সমিতির নিজস্ব উৎপাদন হিসাবে এ রাজ্যে বর্তমানে মোট ৫টি তেলকল আছে। সেগুলির জেলাভিত্তিক অবস্থান এরকম ঃ

বর্ধমান—২, উত্তর ২৪ পরগনা—১, হুগলি—১, নদীয়া—১।

(খ) এই ৫টি তেলকলের মধ্যে আপাতত ৩টি কল তেল উৎপাদন করে, যেগুলির ১টি নদীয়া, ১টি বর্ধমান এবং বাকি ১টি উত্তর ২৪-পরগনায়। উত্তর ২৪ পরগনায় ও নদীয়ায় অবস্থিত তেলকল দুটিতে উৎপাদিত তেল স্থানীয় বাজারে ন্যায্যমূল্যে বিক্রয় করা হয়। বর্ধমানের সমুদ্রগড়ে যে তেলকলটি আছে তার উৎপাদিত তেল পরিমাণে বেশি হওয়ায় স্থানীয় বাজারে বিক্রির পরেও কিছু অবশিষ্ট থাকে, সেই বাড়তি তেল কলকাতার পাইকারি বাজারে বিক্রয়ের ব্যবস্থা করা হয়।

(গ) সমবায় সমিতির সভ্যরা কৃষি-ঋণ পেয়ে থাকেন আলু উৎপাদনের জন্য। সমবায় সমিতিগুলি সমবায় হিমঘরের সদস্য। এই সমিতিগুলি বন্ড বিতরণ করে সমবায় সমিতিগুলিকে। সেই বন্ড পরিশেষে হাতে পান সভ্যরা। তারা এই বন্ড মোতাবেক আলু রাখেন। এর জন্য বার্ষিক ভাড়া তাদের দিতে হয়। বর্তমানে ভাড়া কুইন্টালপ্রতি ৫৫ টাকা যা রাজ্য সরকার দ্বারা নির্ধারিত।

**দুগ্ধাগার ও চিলিং প্ল্যান্টের সংখ্যা**

৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং ২২২) **শ্রী কমল মুখার্জি** ঃ প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যে দুগ্ধাগার ও চিলিং প্ল্যান্টের সংখ্যা কত;

(খ) রাজ্যে দৈনিক কত পরিমাণ দুধ প্যাকেটজাত করে বিক্রি করা হয়; এবং

(গ) সরকার পরিচালিত দুগ্ধাগারগুলিতে দুধ ছাড়া দুগ্ধজাত সামগ্রী (মাখন, ঘি, চকোলেট, দই, চিজ) প্রস্তুত করার কোনও পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে কি না?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে সরকারি, যৌথ উদ্যোগে স্থাপিত, ওয়েস্ট বেঙ্গল মিল্ক ফেডারেশন, মিল্ক ইউনিয়ন এবং ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন পরিচালিত দুগ্ধাগারের সংখ্যা মোট ১০টি (দশটি)। এ ছাড়া অন্যান্য বে-সরকারি উদ্যোগে স্থাপিত সংগঠিত দুগ্ধাগারের সংখ্যা ৪টি (চারটি)। চিলিং প্ল্যান্টের সংখ্যা মোট ৩৩টি (তেত্রিশটি)।

(খ) সব মিলিয়ে রাজ্যে দৈনিক প্রায় ৭ লক্ষ ৮০ হাজার লিটার দুধ প্যাকেটজাত হয়ে বাজারে বিক্রি করা হয়।

(গ) সরকার পরিচালিত দুগ্ধাগারে ইতিমধ্যেই বাণিজ্যিকভিত্তিতে 'ঘি' প্রস্তুত করে তা বিক্রি করা হচ্ছে। চকোলেট এবং সুগন্ধি ভিটামিনযুক্ত দুধ (ফ্লেভার্ড মিল্ক) কিছু পরিমাণ প্রস্তুত করে বিক্রি করা হচ্ছে। এ ছাড়া 'লস্যি' এবং 'মাখন' পরীক্ষামূলকভাবে তৈরি করা হচ্ছে। (অতি শীঘ্রই বাণিজ্যিকভিত্তিতে তা বিক্রির কাজও শুরু করা যাবে।) মাদার ডেয়ারি কলকাতায় নিয়মিত দই এবং ইয়োগার্ট বিক্রি করছে।

## বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল নির্মাণ

৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯) **শ্রী রামপদ সামন্ত ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার ধুলিয়ানে বিড়ি শ্রমিকদের কল্যাণ তহবিল দিয়ে একটি আধুনিক হাসপাতাল নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৯ সালের মার্চ মাস পর্যন্ত কাজের অগ্রগতি নিম্নরূপ ঃ

(১) ৫০ শয্যাবিশিষ্ট হাসপাতাল গৃহ নির্মাণের কাজ শেষ হয়েছে।

(২) হাসপাতালের লন্ড্রি ব্লকে সিভিল ও ইলেকট্রিকের কাজ চলছে।

(৩) কর্মচারিদের জন্য আবাসনগৃহ নির্মাণকাজ শেষ। অভ্যন্তরীণ বৈদ্যুতিকরণের কাজ চলছে।

(৪) টিউবওয়েল বসানোর কাজ হয়েছে, তবে পাম্পসেট সংযুক্তিকরণ বাকি আছে।

(৫) হাসপাতালের সীমানা দেওয়ালের কাজ শেষ হয়েছে।

(৬) সেপটিক ট্যাঙ্ক, নিকাশি ব্যবস্থা ও ম্যানহোলের কাজ শেষ হয়েছে।

(৭) সাইকেল শেড ও পাম্প হাউসের নির্মাণকাজ শেষ হয়েছে। ইলেকট্রিকের কাজ শুরু হবে।

### কৃষি পেনশন

৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৩) শ্রী **রামপদ সামন্ত** ঃ কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৮ পর্যন্ত গত পাঁচ বছরে কতজন কৃষক কৃষি পেনশন পেয়েছেন; এবং

(খ) উক্ত বিষয়ে সরকারের কত টাকা ব্যয় হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত যতজন কৃষকের জন্য কৃষি পেনশন মঞ্জুর করা হয়েছে বছর অনুযায়ী তার হিসাব দেওয়া হল ঃ

| সাল | কৃষক সংখ্যা |
|---|---|
| ১৯৯৪-৯৫ | ২৬,৬৬১ |
| ১৯৯৫-৯৬ | ২৫,০১৬ (গড়) |
| ১৯৯৬-৯৭ | ২১,১১০ (গড়) |
| ১৯৯৭-৯৮ | ২১,২১৫ (গড়) |
| ১৯৯৮-এর এপ্রিল থেকে ডিসেম্বর | ২১,২৪২ (গড়) |

(খ) উক্ত বিষয়ে সরকার যত টাকা মঞ্জুর করেছেন বছর অনুযায়ী তার হিসাব দেওয়া হল ঃ

| সাল | কৃষক সংখ্যা |
|---|---|
| ১৯৯৪-৯৫ | ৩,৩৬,৯২,৮৬০.০০ |
| ১৯৯৫-৯৬ | ৩,১৫,১৪,৪৮০.০০ |
| ১৯৯৬-৯৭ | ২,৬৬,০৩,৬৫৮.৬০ |

১৯৯৭-৯৮ ৭,৯৮,৪৮,০২৪.১০

১৯৯৮-এর এপ্রিল থেকে ডিসেম্বর ৬,০২,২৮,২৯১.৭০

**মেদিনীপুরে খাসজমি বন্টন**

৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৮২) **শ্রী রামপদ সামন্ত ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ১৯৯৮ সাল পর্যন্ত মোট কত পরিমাণ খাস বা ভেস্টেড জমি বন্টিত করা হয়েছে; এবং

(খ) এখনও কত পরিমাণ খাসজমি অবন্টিত রয়েছে?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট বন্টিত খাসজমির পরিমাণ ১,৬৮,৩৮৯.৮৪ একর।

(খ) মোট অবন্টিত খাসজমির পরিমাণ ২২,৫৫৮.৩৩ একর।

**হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রে রোগীদের সুবিধা সংক্রান্ত তথ্য**

৩১০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৬) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিভিন্ন স্তরের হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্র হতে রোগিরা কি কি সুবিধা পাবেন তা জানানোর কোনও ব্যবস্থা আছে কি না; এবং

(খ) থাকলে, তা কিভাবে জানানো হয়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিভিন্ন মেডিক্যাল কলেজ হাসপাতালে "অনুসন্ধান" ও 'জরুরি' বিভাগের মাধ্যমে জানানো হয়। জেলা ও মহকুমা হাসপাতালে এস.ডব্লিউ.ও. ও ওয়ার্ড মাস্টার-এর মাধ্যমে এই বিষয়ে জানা যায়। কোনও কোনও হাসপাতালে নোটিশ বোর্ডে সমস্ত নির্দেশ দেওয়া থাকে। স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ হাসপাতালের অফিস থেকে সম্ভাব্য চিকিৎসার ব্যবস্থা সম্পর্কে জানা যায়।

**বর্ধমানে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প সংখ্যা**

৩১১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮২) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যান-পালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলায় খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিটের সংখ্যা কত (ব্লকওয়ারি হিসাব); এবং

(খ) বর্ধমান জেলায় নতুন খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিট খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যান-পালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্ধমান জেলায় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর থেকে স্থায়ি রেজিস্ট্রিকৃত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প সংখ্যা (ব্লকওয়ারি হিসাব) নিম্নরূপ :

| স্থায়ী রেজিস্ট্রিকৃত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প | | সংখ্যা |
|---|---|---|
| (১) বর্ধমান মিউনিসিপ্যালিটি | .. | ৭৫ |
| (২) রায়না—১ | .. | ২৬ |
| (৩) রায়না—২ | .. | ০৮ |
| (৪) খণ্ডঘোষ | .. | ২০ |
| (৫) বর্ধমান—১ | .. | ২৫ |
| (৬) বর্ধমান—২ | .. | ২৯ |
| (৭) গলসি—২ | .. | ১৮ |
| (৮) আউসগ্রাম—১ | .. | ১৭ |
| (৯) আউসগ্রাম—২ | .. | ১৪ |
| (১০) ভাতার | .. | ২৩ |
| (১১) কেতুগ্রাম—১ | .. | ১৬ |

| স্থায়ী রেজিস্ট্রিকৃত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প | | সংখ্যা |
|---|---|---|
| (১২) কেতুগ্রাম—২ | .. | ০৫ |
| (১৩) কাটোয়া—১ | .. | ৫৮ |
| (১৪) কাটোয়া—২ | .. | ২১ |
| (১৫) মঙ্গলকোট | .. | ১৬ |
| (১৬) মন্তেশ্বর | .. | ১৪ |
| (১৭) পূর্বস্থলি—১ | .. | ১২ |
| (১৮) পূর্বস্থলি—২ | .. | ০৫ |
| (১৯) কালনা—১ | .. | ২০ |
| (২০) কালনা—২ | .. | ০৩ |
| (২১) মেমারি—১ | .. | ২৫ |
| (২২) মেমারি—২ | .. | ২৮ |
| (২৩) জামালপুর | .. | ২১ |
| (২৪) আসানসোল মিউনিসিপ্যালিটি | .. | ১৫ |
| (২৫) দুর্গাপুর মিউনিসিপ্যালিটি | .. | ২১ |
| (২৬) জামুরিয়া মিউনিসিপ্যালিটি | .. | ০৬ |
| (২৭) কুলটি মিউনিসিপ্যালিটি | .. | ০৪ |
| (২৮) সালানপুর | .. | ০৩ |
| (২৯) বারাবনি | .. | ০৩ |
| (৩০) রাণীগঞ্জ | .. | ০৭ |
| (৩১) জামুরিয়া | .. | ০২ |

| স্থায়ী রেজিস্ট্রিকৃত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প | | সংখ্যা |
|---|---|---|
| (৩২) পাণ্ডাবেশ্বর | .. | ০১ |
| (৩৩) অণ্ডাল | .. | ০৫ |
| (৩৪) ফরিদপুর-দুর্গাপুর | .. | ০১ |
| (৩৫) কাঁকসা | .. | ০৯ |
| (৩৬) গলসি—১ | .. | ০৭ |
| মোট | .. | ৫৮৪ |

এ ছাড়া কুটির ও শিল্প দপ্তরে ৪৯০টি প্রভিশনাল রেজিস্ট্রিকৃত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ইউনিট আছে। যাদের ব্লকওয়ারি হিসাব এই দপ্তরের কাছে নেই। বর্ধমান জেলায় মাঝারি ও বৃহদাকার খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প সংস্থা ব্লকওয়ারি নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) বর্ধমান—১ | .. | ৩টি |
| (২) বর্ধমান—২ | .. | ১টি |
| | .. | ৪টি |
| সর্বমোট শিল্প ইউনিটের সংখ্যা | .. | ১০৭৬টি |

(খ) বর্তমানে এই দপ্তরে এইরূপ কোনও প্রস্তাব নাই।

### হাওড়া পুরসভার অনাদায়ী সম্পত্তি কর

৩১২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪১) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পূর্ব রেল দক্ষিণ-পূর্ব রেল এবং পোর্ট ট্রাস্ট-এর কাছে হাওড়া পুরসভা বকেয়া বিশাল অঙ্কের সম্পত্তি-কর অনাদায়ি অবস্থায় আছে;

(খ) সত্যি হলে, উক্ত অনাদায়ি সম্পত্তি-করের পরিমাণ কত; এবং

(গ) উক্ত কর আদায়ের কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত অনাদায়ি সম্পত্তি করের পরিমাণ নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) পূর্ব রেলের কাছে প্রাপ্য | — | ৬১,৩২,৭৫,৫৬৬.৯০ টাকা |
| (২) দক্ষিণ-পূর্ব রেলের কাছে প্রাপ্য | — | ৮০,৪০,৬০,৪৬৮.৪০ টাকা |
| (৩) পোর্ট ট্রাস্টের কাছে প্রাপ্য | — | ২৪৬,৬৫,৩৮,৫৬৩.৫০ টাকা |
| | | ৩৮৮,৩৮,৭৪,৫৯৮.৮০ টাকা |

(খ) উক্ত কর আদায়ের জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষের নিকট বকেয়া করসহ সম্পত্তি করের বিল পাঠানো হয়েছে।

**পদ্মার ভাঙ্গন রোধ**

৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৭) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলাকে পদ্মার ভাঙ্গন থেকে রক্ষার জন্য সরকার কর্তৃক কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত প্রকল্পের জন্য কত পরিমাণ অর্থ খরচ হবে বলে আশা করা যয়া; এবং

(গ) মুর্শিদাবাদ জেলার ভগবান গোলার অন্তর্গত আখেরিগঞ্জের হনুমন্ত নগরে পদ্মার ভাঙ্গন প্রতিরোধের জন্য ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত সরকার কর্তৃক বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। সাতটি প্রকল্প গ্রহণ করা হয়েছে।

(খ) এই সাতটি প্রকল্পের জন্য আনুমানিক ৩৫ কোটি টাকা খরচ হবে বলে আশা করা যায়।

(গ) অর্থের অপ্রতুলতার কারণে এই বাবদ ১৯৯৮-৯৯ আর্থিক বছরে কোনও বরাদ্দ মঞ্জুর করা সম্ভব হয়নি।

পুরুলিয়ায় সড়ক নির্মাণ

৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৭) **শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলায় গত ৫ বছরে কত কিলোমিটার সড়ক তৈরি করা হয়েছে (ব্লকওয়ারি)?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পুরুলিয়া জেলাায় বিগত ৫ বছর তৈরি রাস্তার পরিমাণ ঃ

| | | | |
|---|---|---|---|
| পাড়া ব্লক | .. | ৪ | (চার) কি.মি. |
| নেতুড়িয়া ব্লক | .. | ২ | (দুই) কি.মি. |
| মানবাজার ব্লক | .. | ৬.১ | (ছয় দশমিক এক) কি.মি. |
| বান্দোয়ান ব্লক | .. | ৩ | (তিন) কি.মি. |
| মোট | .. | ১৫.১ | (পনের দশমিক এক) কি.মি. |

বায়ুচালিত বিদ্যুৎ কেন্দ্র

৩১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫১) **শ্রী কমল মুখার্জি ঃ** বিজ্ঞান, প্রযুক্তি ও অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কটি বায়ুচালিত বিদ্যুৎ শক্তি উৎপাদন কেন্দ্র আছে; এবং

(খ) উক্ত কেন্দ্রের সংখ্যা বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**বিজ্ঞান, প্রযুক্তি ও অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও পর্যন্ত রাজ্যে একটি ছোট বায়ুচালিত বিদ্যুৎকেন্দ্র আছে।

(খ) হ্যাঁ। রাজ্যে বর্তমানে একটি ১০ কি. ওয়াট ক্ষমতার বায়ুশক্তিচালিত বিদ্যুৎ কেন্দ্র আছে। প্রকল্পটি স্থাপন করা হয় হলদিয়ার নয়াচর দ্বীপে। ১৯৯৪ থেকে ১৯৯৭ রাজ্যে ব্যাপকভাবে বায়ুর বেগ মাপার সমীক্ষা চালানো হয়। সমীক্ষায়

দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গে কেবলমাত্র দক্ষিণ ২৪-পরগনা জেলার সাগরদ্বীপ ও ফ্রেজারগঞ্জ অঞ্চলে বায়ুশক্তিচালিত বিদ্যুৎ কেন্দ্র বসানো যেতে পারে। সমীক্ষার ভিত্তিতে দক্ষিণ ২৪-পরগনার ফ্রেজারগঞ্জে একটি ২ মেগাওয়াট বায়ুশক্তিচালিত বিদ্যুৎ কেন্দ্র বসানোর কাজ হাতে নেওয়া হয়েছে। প্রাথমিক পর্যায়ে ১ মেগাওয়াটের কাজ বর্তমান আর্থিক বছরে শেষ করার প্রস্তাব আছে। প্রকল্পটি রূপায়িত হলে ফ্রেজারগঞ্জ, ও বকখালি অঞ্চলের বিদ্যুৎ ব্যবস্থার অনেকটা উন্নতি হবে।

## সমবায় ঋণ

৩১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৯) **শ্রী মোজাম্মেল হক ও শ্রী ইউনুস সরকার** ঃ সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) চলতি আর্থিক বছরে (১৯৯৮-৯৯) ৩১শে জানুয়ারি ১৯৯৯ পর্যন্ত সমবায় ঋণ বাবদ কত টাকা দেওয়া হয়েছে;

(খ) উক্ত সময়কালে ঋণ বাবদ আদায়কৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) প্রাকৃতিক দুর্যোগ হেতু (বন্যা ও খরা) উক্ত সময়কালে ঋণ এবং ঋণের সুদ মকুব বা ছাড় দেওয়ার সরকারি কোনও প্রস্তাব আছে কি না?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮৮.৯৪ কোটি টাকা।

(খ) ১৩৭.২৯ কোটি টাকা।

(গ) না।

## পরিবেশ দূষণ রোধ ও শক্তি সংরক্ষণ পরিকল্পনা

৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৪) **শ্রী রামপদ সামন্ত** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জনাবেন কি—

(ক) বিশ্বপরিবেশ দিবস উপলক্ষে 'পরিবেশ দূষণ রোধ ও শক্তি সংরক্ষশ পরিকল্পনা' কার্যকর করতে কলকাতা শহরের জন্য ১৯৯৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সরকারের ব্যয়ের পরিমাণ কত;

(খ) উক্ত প্রকল্পে কি কি কাজ করা হচ্ছে/হয়েছে; এবং

(গ) অন্যান্য জেলা শহরে উক্ত প্রকল্প কার্যকর করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'পরিবেশ দূষণ রোধ ও শক্তি সংরক্ষণ পরিকল্পনা'—শীর্ষক কোনও পরিকল্পনা পরিবেশ বিভাগ কর্তৃক গৃহিত হয় নাই। কাজেই এই খাতে ব্যয়ের কথাই উঠে না।

(খ) প্রশ্নই উঠে না।

(গ) এখনও পর্যন্ত নেই।

## কাটোয়ায় বিদ্যালয় স্থাপন

৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৯) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে কাটোয়া বিধানসভা এলাকায় নূতন মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিধানসভা এলাকাভিত্তিক কোনও মাধ্যমিক বিদ্যালয় স্থাপন ও উচ্চমাধ্যমিক উন্নীতকরণের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয় না। যেসব বিষয়ের নিরিখে কোনও মাধ্যমিক বিদ্যালয় স্থাপন ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় উন্নীত হয়, সেই সমস্ত বিষয়ে যদি ওই এলাকায় কোনও বিদ্যালয়ের ক্ষেত্রে ঘটে, তাহলে তাদের স্থাপন বা উন্নীতকরণ করা হবে।

(খ) প্রচলিত আর্থিক বছরে যেখানে মাধ্যমিক বিদ্যালয় স্থাপন বা উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ হবে তা বর্তমান শিক্ষাবর্ষেই হবে।

## ভ্রাম্যমাণ মাটি পরীক্ষার গাড়ি

৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৩) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, কৃষির উন্নতির জন্য ভ্রাম্যমাণ মাটি পরীক্ষার গাড়ির চালকের পদ শূন্য আছে; এবং

(খ) সত্যি হলে, রাজ্যে কয়টি ও বাঁকুড়া জেলায় কয়টি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবাংলায় ৭টি ভ্রাম্যমাণ মাটি পরীক্ষাগার আছে—এর মধ্যে ৩টি সাম্প্রতিককালে কেনা হয়েছে। উক্ত ৩টি ভ্রাম্যমাণ মাটি পরীক্ষার গাড়ির চালকের এখনও কোনও পদ সৃষ্টি হয়নি। বাকি ৪টিতে গাড়ির চালকের পদ আছে, কিন্তু দুটি পদ খালি। এই শূন্য পদ দুটি অবিলম্বে পূরণ করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এই দুটি শূন্য পদ মালদা এবং কোচবিহারে।

(খ) এ রাজ্যে মোট ৭টি ভ্রাম্যমাণ মাটি পরীক্ষাগার আছে। এগুলি টালিগঞ্জ, বর্ধমান, মেদিনীপুর, পুরুলিয়া, বহরমপুর, মালদা এবং কোচবিহারে। বাঁকুড়া জেলায় মৃত্তিকা পরীক্ষাগার আছে, কিন্তু কোনও ভ্রাম্যমাণ মাটি পরীক্ষার গাড়ি নেই।

**Number of Convicts and Under-trial Prisoners**

320. (Admitteed Question No. 949) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of Home (Jails) Department be pleased to state—

(a) how many Convicts and Under-trial prisoners were there in different jails during 1997 and 1998 (Average); and

(b) how much money was spent during the said period as medical expenses of the said Convicts and Under-trial prisoners ?

**Minister-in-charge of Home (Jails) :**

(a) 1997 :

Total No. of Convicts .. 2,151

Total No. of U.T.Ps .. 7,905

1998 :

| | | | |
|---|---|---|---|
| | Total No. of Convicts | .. | 2,446 |
| | Total No. of U.T.Ps | .. | 7,399 |
| (b) | 1996-97 | .. | Rs.4,20,60,237.00 |
| | 1997-98 | .. | Rs.4,45,12,879.00 |

**সরকারি হাসপাতালে সিটি স্ক্যান মেশিন চালুকরণ**

৩২১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৪) **শ্রী রবীন মুখার্জি** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতার বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিউরোলজি ছাড়া অন্য কোনও সরকারি হাসপাতালে সিটি স্ক্যান মেশিন চালু করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**রিক্সা, ভ্যান ঠ্যালাচালকদের সমূহ বিমা**

৩২২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫২) **শ্রী রবীন মুখার্জি** ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রিক্সাশ্রমিক, ভ্যানচালক ও ঠ্যালাটালকদের গ্রুপ ইন্সিওরেন্স ও ই.এস.আই.-এর আওতায় আনার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**সাস্‌পেনশন অফ্‌ ওয়ার্ক**

৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫৭) **শ্রী রবীন মুখার্জি** ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কলকারখানাগুলিতে লক-আউটের পরিবর্তে মালিক কর্তৃপক্ষ সাস্‌পেনশন অফ ওয়ার্ক চালু করছে;

(খ) সত্যি হলে, উক্ত নিয়ম বন্ধ করতে সরকার কি কোনও আইন প্রণয়ন করার কথা চিন্তা-ভাবনা করছে; এবং

(গ) চিন্তা-ভাবনা করে থাকলে কবে নাগাদ আইনটি প্রযোজ্য হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কিছু কলকারখানার ক্ষেত্রে সত্যি।

(খ) শিল্প-বিরোধ আইন, ১৯৪৭ অনুযায়ী "লক-আউট" এবং "সাস্‌পেনশন অফ্ ওয়ার্ক" সমার্থক। সুতরাং 'সাস্‌পেনশন অফ্ ওয়ার্ক' বন্ধ করার জন্য কোনও পৃথক আইন প্রণয়নের প্রয়োজন নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

## ওষুধের মূল্যবৃদ্ধি রোধে ব্যবস্থা

৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৭) **শ্রী দেবব্রত ব্যানার্জি এবং শ্রী লক্ষ্মণ বাগদি** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন

(ক) ওষুধের মূল্যবৃদ্ধি রোধে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি না; এবং

(খ) করে থাকলে, কিরূপ ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ করেছে।

(খ) ওষুধের মূল্যবৃদ্ধি রোধের বিষয়টি নিয়ন্ত্রণ করে কেন্দ্রীয় সরকার। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার নির্ধারিত কয়েকটি ওষুধের মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণ আদেশনামা জারি করেছে। এ ছাড়া, কেন্দ্রীয় সরকার কর্তৃক গহিফ পি.সি.জৈন কমিশন প্রতি রাজ্যে ক্রেতাস্বার্থ রক্ষণকারি সংস্থাদের নিয়ে রাজ্যভিত্তিক উপদেষ্টা কমিটি

গঠন করার সুপারিশ করেছে। ড্রাগস কনসালটেটিভ কমিটি এই সুপারিশ গ্রহণ করেছে। কেন্দ্রীয় সরকারের প্রস্তাব অনুযায়ী কমিটি গঠনের বিষয়টি এখন রাজ্য সরকারের বিবেচনাধীন।

**লালগোলা-ভগবানগোলা-সীতেশনগর সড়ক**

৩২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৭) **শ্রী পরেশনাথ দাস এবং শ্রী ইউনুস সরকার** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় লালগোলা-ভগবানগোলা-সীতেশনগর রাস্তাটি মেটাল রোড করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত রাস্তাটি কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইতিমধ্যে উক্ত রাস্তার ৮.০০ কি.মি. পাকা করা হয়েছে।

(খ) যথাসম্ভব দ্রুত শেষ করার জন্য চেষ্টা চলছে।

**রতুয়ায় সড়ক সংস্কার**

৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৯) **শ্রী সমর মুখার্জি** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৪৩নং রতুয়া বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ক্ষতিগ্রস্ত বিভিন্ন সড়কের সংস্কারকল্পের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) উক্ত কাজে বরাদ্দের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ক্ষতিগ্রস্ত সড়কগুলির মধ্যে রতুয়া-সামসী, সামসী-আলাল ও বাহারাল-আড়াইডাঙ্গা—এই তিনটি সড়কের গর্ত মেরামতের কাজ ইতিমধ্যে সেষ হয়েছে; বর্তমানে সড়কগুলির স্থায়ী মেরামতের কাজ চলছে। রতুয়া-ভালুকা সড়কটির সংস্কারের কাজ শীঘ্রই শুরু করা যাবে আশা

করা যায়।

(গ) (১) রতুয়া-সামসী রাস্তা .. ৪৪,৭২,৫৮৯ টাকা

(২) সামসী-আলাল রাস্তা .. ২,৩৪,৮৪,১১৮ টাকা

(৩) বাহারাল-আড়াইডাঙ্গা রাস্তা .. ১০,৩০,১৫৬ টাকা

(৪) রতুয়া-ভালুকা রাস্তা .. ১০,০০,০০০ টাকা

**মালদহে বিগত বন্যায় মৃতের সংখ্যা**

৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭১) **শ্রী সমর মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছে যে, বিগত বন্যা পরবর্তী সময়ে মালদহ্ জেলার রতুয়া বিধানসভা কেন্দ্রের অধিন এলাকায় জলবাহিত বিভিন্ন রোগে প্রচুর লোক মারা গেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, মৃতের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ৫১ জনের মৃত্যু হয়েছিল।

**Appointment of Manager in W.B.E.C.S.C. Ltd.**

328. (Admitted Question No. 1295) **Shri Sobhan Deb Chattopadhyay :** Will the Minister-in-charge of Food & Supplies be pleased to state—

(a) whether it is a fact that General Manager of the W.B.E.C.S.C.Ltd. has been appointed on part-time basis;

(b) if so,

(i) financial and administrative powers enjoyed by him;

(ii) steps taken/proposed to be taken to appoint a General Manager on wholetime basis in the Corporation; and

(iii) steps taken to regularise such appointment.

**Minister-in-charge, of Food & Supplies :**

(a) A Joint Secretary in the Food and Supplies Department has been functioning as General Manager of thee W.B.E.C.S.C., in addition to his duties in the Department.

(b) (i) The officer enjoys financial and administrative powers in the capacity of General Manager of W.B.E.C.S.C. Ltd. as have been delegated to him by resolution adopted by the Board of Directors of W.B.E.C.S.C. Ltd. under section 289 of the Companies Act, 1956.

(ii) A proposal has been sent for appointment of a General Manager in the W.B.E.C.S.C. Ltd. on a full time basis. The matter is under consideration of the Appropriate Authority viz., the Home (P&AR) Department.

(iii) The decision of the State Government in the HOME (P&AR) DEPTT. is awaited.

'গ্রামীণ বিদ্যুতায়ন'

৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৪) শ্রী দিলীপকুমার দাস ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জ বিধানসভা এলাকায় কোন্ কোন্ মৌজা বিদ্যুতায়িত হয়েছে;

(খ) উক্ত এলাকায় বিদ্যুৎবিহীন মৌজাগুলি কবে নাগাদ বিদ্যুতায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুৎ পর্যদের গ্রামীণ বিদ্যুতায়নের পরিসংখ্যা, থানা ও মৌজাভিত্তিক রাখা হয়। বিধানসভা এলাকাভিত্তিক নহে।

উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জ থানার মোট ২২০টি বসতিপূর্ণ গ্রামীণ মৌজার মধ্যে ২৮.২.৯৯ পর্যন্ত মোট ১৯৯টি গ্রামীণ মৌজায় 'ভারজিন' হিসাবে বিদ্যুতায়নের কাজ হয়েছে।

(খ) অবশিষ্ট ২১টি বিদ্যুৎবিহীন গ্রামীণ মৌজার বিদ্যুতায়নের জন্য বর্তমানে কোনও অনুমোদিত প্রকল্প নেই। তবে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে এই অবশিষ্ট মৌজাগুলিতে বিদ্যুতায়নের কাজ করা সম্ভব।

**অগ্নিনির্বাপণ কেন্দ্র**

৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫২) **শ্রী সঞ্জয় বক্সী** ঃ অগ্নিনির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জোড়াবাগান এলাকায় বিশেষত নিমতলা কাঠের গুদাম অঞ্চলে আধুনিক কোনও অগ্নিনির্বাপণ কেন্দ্র স্থাপন করার সরকারি পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কোথায় নির্মিত হবে?

**অগ্নিনির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মালদহে "ভূতনিচর" এলাকায় ভাঙন রোধ**

৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২১) **শ্রী রামপ্রবেশ মন্ডল** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার 'ভূতনিচর' এলাকায় ভাঙন প্রতিরোধ, নদীতলদেশ সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উহার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## বিদ্যুৎ সমবায়

৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯১) **শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি বিদ্যুৎ সমবায় আছে;

(খ) উক্ত সমবায়গুলির মধ্যে কোন্‌টি সবচেয়ে বেশি সাফল্য অর্জন করেছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট ৪টি (চারটি) বিদ্যুৎ সমবায় আছে।

(খ) উক্ত সমবায়গুলির মধ্যে সিঙ্গুর হরিপাল বিদ্যুৎ সমবায় সমিতি লিমিটেড, হুগলি, বেশি সাফল্য অর্জন করেছে।

## হুগলিতে পরিবেশ দপ্তরের কার্যালয়

৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৩) **শ্রী কমল মুখার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় পরিবেশ বিভাগের কোনও অফিস আছে কি;

(খ) থাকলে, তার ঠিকানা কি; এবং

(গ) উক্ত জেলায় পরিবেশ বিভাগের কর্মিসংখ্যা (অফিসার, করণিক, ৪র্থ শ্রেণীর কর্মচারী ও বিশেষজ্ঞ/বৈজ্ঞানিক) কত (নামসহ তালিকা)?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) প্রশ্নই ওঠে না।

## বাউরিয়া সরকারি হাসপাতাল

৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭০) **শ্রী রামজনম মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া কেন্দ্রের বাউরিয়া ময়লা পুকুর এলাকার সরকারি হাসপাতালে এখনও পর্যন্ত ইনডোর চালু হয়নি; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত ব্যবস্থা চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

## "বনস্পতি খাল" সংস্কার

৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮১) **শ্রী রামজনম মাঝি ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া উত্তর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত জোয়ারগেড়ি অঞ্চলে অবস্থিত বনস্পতি খালের গুলজারপুর থেকে কামিনা পর্যন্ত এলাকা সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই পরিকল্পনার কাজ ইতিমধ্যেই শুরু করা হয়েছে।

## মিনিকিট বন্টন

৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৩) **শ্রী দিলীপকুমার দাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক বন্যাকবলিত এলাকায় যে মিনিকিট পঞ্চায়েতের মাধ্যমে বিলিবন্টন করা হয়েছিল তা কি প্রকৃত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা পেয়েছে;

(খ) পেয়ে থাকলে, উত্তর দিনাজপুর জেলায় ও নদীয়ায় চাপড়া ব্লকে কত মিনিকিট (গমবীজ, কলাইবীজ, সরিষাবীজ) বিলি করা হয়েছে; এবং

(গ) উক্ত সব মিনিকিটবীজে অঙ্কুরোদগম বা ফলন হয়েছিল কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সরকারি আদেশনামা অনুযায়ী এই মিনিকিট বিতরণের ক্ষেত্রে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকগণকেই অগ্রাধিকার দেওয়া হয়েছিল।

(খ) দিনাজপুর (উত্তর ও দক্ষিণ) এবং নদীয়া জেলায় কোনও কলাই মিনিকিট দেওয়া হয় নাই। যাই হোক, দিনাজপুর (উত্তর ও দক্ষিণ) জেলায় এবং নদীয়া জেলায় চাপড়া ব্লকে গম ও সরিষাবীজের মিনিকিট বিতরণের পরিসংখ্যান নিচে দেওয়া হল।

| জেলা/ব্লকের নাম | মিনিকিটের সংখ্যা | |
|---|---|---|
| | গমবীজ | সরিষাবীজ |
| ১। দিনাজপুর (উত্তর) | ৩৫,৫৭৫ | ৫,০০০ |
| ২। দিনাজপুর (দক্ষিণ) | ৩৫,০১০ | ৫,০০০ |
| ৩। নদীয়া জেলার চাপড়া ব্লক | ১,৯৩০ | ৯৬৭ |

(গ) উন্নতমানের সংশিত বীজ এই মিনিকিটের মাধ্যমে বিতরণ করা হয়েছে—তাই এই বীজে অঙ্কুরোদগম ও ফলন না হওয়ার কোনও কারণ নেই।

## জেলা ও মহককুমা হাসপাতাল

৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৩) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জেলা এবং মহকুমা হাসপাতালগুলির পরিচালন ও রক্ষণাবেক্ষণের কাজ বেসরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে করানোর ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কিভাবে তা কার্যকরি হবে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## পুরুলিয়ায় পঞ্চায়েতের মাধ্যমে শ্রমদিবস

৩৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৮) শ্রী **লক্ষ্মীরাম কিস্কু** ঃ পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত আর্থিক বছরে (১৯৯৭-৯৮) পুরুলিয়া জেলায় ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে কত শ্রমদিবস সৃষ্টি হয়েছে (ব্লকওয়ারি হিসাব)?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ উক্ত প্রশ্নের উত্তর নিচে দেওয়া হল ঃ

| | ব্লকের নাম | | সৃষ্ট শ্রমদিবস (লক্ষ) |
|---|---|---|---|
| ১। | আরশা | .. | ০.৫১ |
| ২। | বাঘমুণ্ডি | .. | ০.৫৯ |
| ৩। | বলরামপুর | .. | ০.৫৭ |
| ৪। | বরবাজার | .. | ০.৮৮ |
| ৫। | বান্দোয়ান | .. | ০.৪৫ |
| ৬। | হুরা | .. | ০.৪৮ |
| ৭। | ঝালদা-১ | .. | ০.৫১ |
| ৮। | ঝালদা-২ | .. | ০.৫৯ |
| ৯। | জয়পুর | .. | ০.৬৩ |
| ১০। | কাশীপুর | .. | ১.০৫ |
| ১১। | মানবাজার-১ | .. | ০.৬০ |
| ১২। | মানবাজার-২ | .. | ০.৭৯ |
| ১৩। | নেতুরিয়া | .. | ০.৪৯ |
| ১৪। | পারা | .. | ০.৫৮ |
| ১৫। | পুঞ্চা | .. | ০.৫৩ |

| | | |
|---|---|---|
| ১৬। পুরুলিয়া-১ | .. | ০.৫৪ |
| ১৭। পুরুলিয়া-২ | .. | ০.৫৮ |
| ১৮। রঘুনাথপুর-১ | .. | ০.৬৬ |
| ১৯। রঘুনাথপুর-২ | .. | ০.৬৬ |
| ২০। সাঁতুরি | .. | ০.৫০ |
| | মোট ঃ | ১২.১৯ |

## হাতির আক্রমণে মৃত্যু

৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২২) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় হাতির আক্রমণে ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত মৃতের সংখ্যা কত;

(খ) মৃতের পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি না; এবং

(গ) দেওয়া হয়ে থাকলে, তার পরিমাণ কত?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২ জন।

(খ) হ্যাঁ।

(গ) প্রতি মৃতের পরিবারপিছু ২০,০০০ টাকা করে।

## উলুবেড়িয়া হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক চালুকরণ

৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৮) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের ব্লাড ব্যাঙ্কটি কবে নাগাদ চালু হবে।

(খ) উক্ত ব্লাড ব্যাঙ্কের জন্য কত পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের ব্লাড ব্যাঙ্কটি বর্তমানে চালু আছে।

(খ) প্রকল্পের তরফ থেকে উলুবেড়িয়া মহকুমা হাসপাতালটির উন্নয়নের জন্য ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ৪ (চার) লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং ১৯৯৮-৯৯ আর্থিক বছরে স্বাস্থ্য দপ্তরের এইডস বিভাগ ১ (এক) লক্ষ টাকা বরাদ্দ করেছে।

**বীরশিবপুর-বোয়ালিয়া রাস্তা সংস্কার**

৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৮) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ্ করে উত্তর দেবেন কি—

বীরশিবপুর-বোয়ালিয়া রাস্তা সংস্কারের কাজটি কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাস্তাটি সংস্কারের কাজ চলছে এবং আশা করা যাচ্ছে কাজটি শীঘ্রই সম্পূর্ণ হবে।

**সমবায় ব্যাঙ্কে প্রশাসক নিয়োগ**

৩৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৩) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি সমবায় ব্যাঙ্ক, গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক ও কৃষি সমবায় উন্নয়ন মার্কেটিং সোসাইটিতে প্রশাসক নিয়োগ করে কাজ চালানো হচ্ছে; এবং

(খ) উক্ত সংস্থাগুলিতে কবে নাগাদ নির্বাচন সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক, ৫টি গ্রামীণ কৃষি উন্নয়ন ব্যাঙ্ক এবং ১৪টি কৃষি সমবায় বিপণন সমিতিতে প্রশাসক নিযুক্ত আছেন।

(খ) উপযুক্ত সময়ে।

## চূর্ণী নদীর উপর নির্মিত সেতু উদ্বোধন

৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪১) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার আড়ংঘাটাতে চূর্ণী নদীর উপরে পারাপার ও যান চলাচলের জন্য একটি ব্রিজ নির্মাণ হওয়া সত্ত্বেও অদ্যাবধি উদ্বোধন করা হয়নি; এবং

(খ) এর কারণ কি এবং কবে নাগাদ ব্রিজটি উদ্বোধন করা হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্রিজটির আনুষ্ঠানিক উদ্বোধন হয়নি সত্য, তবে যানবাহন চলাচল করছে।

(খ) নামকরণের বিষয়টি চূড়ান্ত হতে দেরি হওয়ায় আনুষ্ঠানিক উদ্বোধন করা যায়নি। এ ব্যাপারে বিভাগীয় উদ্যোগ চলছে। অবশ্য আনুষ্ঠানিকভাবে না হলেও ব্রিজটি জনসাধারণের ব্যবহারের জন্য আগেই খুলে দেওয়া হয়েছে।

## সমবায় উন্নয়ন আধিকারিকের শূন্যপদ

৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫৩) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে একাধিক কো-অপারেটিভ ডেভেলপমেন্ট অফিসারের (সি.ডি.ও.) পদ শূন্য আছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, মোট কতগুলি পদ শূন্য আছে;

(গ) তার মধ্যে নদীয়া জেলায় কত; এবং

(ঘ) উক্ত পদগুলি পূরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৯৯টি।

(গ) ৭টি।

(ঘ) উক্ত শূন্যপদগুলি পূরণের জন্য পশ্চিমবঙ্গ লোকসেবা আয়োগকে প্রয়োজনীয় সুপারিশ পাঠাতে অনুরোধ করা হয়েছে।

**রাঙামাটি কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ কেন্দ্র**

৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫৮) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর রাঙামাটি কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ কেন্দ্রটির বিভিন্ন বাড়িগুলি মেরামত করার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**গভীর নলকূপের সংখ্যা**

৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭৮) **শ্রী ভন্দু মাঝি এবং শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গভীর নলকূপের সংখ্যা কত (জেলাওয়ারি); এবং

(খ) পুরুলিয়া জেলায় নতুন গভীর নলকূপ স্থাপনের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে গভীর নলকূপের সংখ্যা (জেলাওয়ারি) নিম্নরূপ ঃ

| জেলা | জলসম্পদ উন্নয়ন অধিকারের অধীন | পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের অধীন | মোট সংখ্যা |
|---|---|---|---|
| ১। মেদিনীপুর | ৩৫৭ | ৮৭ | ৪৪১ |
| ২। বাঁকুড়া | ১০১ | ২১ | ১২২ |

| | | | |
|---|---|---|---|
| ৩। হাওড়া | ১০৮ | ৩৪ | ১৪২ |
| ৪। হুগলি | ৩৭৫ | ৭৯ | ৪৫৪ |
| ৫। বর্ধমান | ৫১৮ | ৬৩ | ৫৮১ |
| ৬। উত্তর ২৪-পরগনা | ২৭৫ | ৫৪ | ৩২৯ |
| ৭। দক্ষিণ ২৪-পরগনা | ৩৫ | ৩ | ৩৮ |
| ৮। নদীয়া | ৬৩৪ | ৬১ | ৬৯৫ |
| ৯। মুর্শিদাবাদ | ৫১০ | ৩৬ | ৫৪৬ |
| ১০। মালদহ | ২৫৫ | ২৬ | ২৮১ |
| ১১। বীরভূম | ৭৮ | ৯ | ৮৭ |
| ১২। উত্তর দিনাজপুর | ১৪১ | ১৪ | ১৫৭ |
| ১৩। দক্ষিণ দিনাজপুর | ১২৫ | ৫ | ১৩০ |
| ১৪। জলপাইগুড়ি | ৫২ | ৪ | ৫৬ |
| ১৫। কোচবিহার | ৩১ | ৩৩ | ৬৪ |
| মোট ঃ | ৩,৫৯৪ | ৫২৯ | ৪,১২৩ |

(খ) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

## পুরসভার ওয়ার্ড পুনর্গঠন

৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯১) **শ্রী শঙ্কর সিংহ ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার অন্তর্গত কল্যাণী পৌরসভার আগামী পৌর নির্বাচনে নূতন করে এলাকা বিন্যাসের কাজ শুরু হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত পৌরসভায় বর্তমানে ওয়ার্ড সংখ্যা কত এবং বিন্যাসের পর ওয়ার্ড সংখ্যা কত হবে; এবং

(গ) উক্ত ওয়ার্ডগুলির মধ্যে কতগুলি সাধারণ (পুরুষ), সাধারণ (মহিলা), কতগুলি

তফসিলি (পুরুষ ও মহিলা)-দের জন্য সংরক্ষিত?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ওয়ার্ড বিন্যাসের প্রশ্ন এখনও ওঠে না।

(গ) বিগত ১৯৯৫ সালের পৌর নির্বাচনের পরিপ্রেক্ষিতে সংরক্ষিত আসনগুলি হল ঃ

| | | |
|---|---|---|
| সাধারণ | .. | ৬ |
| সাধারণ (মহিলা) | .. | ৪ |
| তফসিলি | .. | ৬ |
| তফসিলি (মহিলা) | .. | ২ |
| তফসিলি উপজাতি (মহিলা) | .. | ১ |

**কমিউনিটি হল নির্মাণ**

৩৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯৪) শ্রী **শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার হাঁসখালি থানার অন্তর্গত বগুলা ডাকবাংলো ময়দানে কমিউনিটি হলের নির্মাণকাজ বন্ধ আছে;

(খ) সত্যি হলে, উক্ত নির্মাণকাজ বন্ধ হওয়ার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উক্ত কাজ পুনরায় শুরু হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, উক্ত কমিউনিটি হলের নির্মাণকাজ বর্তমানে বন্ধ আছে।

(খ) উক্ত প্রকল্পের জন্য এখন পর্যন্ত প্রাপ্ত অর্থের কাজ করা হয়েছে। অবশিষ্ট অর্থের অভাবে ঐ প্রকল্পের নির্মাণকাজ আপাতত বন্ধ আছে।

(গ) এখনি কোনও সময়সীমা বলা যাচ্ছে না। অবশিষ্ট অর্থের প্রাপ্তিতে উক্ত কাজ

*পুনরায় শুরু করা হবে।*

**হুগলিতে কৃষি-পেনশনপ্রাপ্ত ব্যক্তির সংখ্যা**

৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৮) **শ্রী শক্তিপদ খাঁড়া** ঃ কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত হুগলি জেলার সদর মহকুমার বিভিন্ন ব্লকে কতজন ব্যক্তি কৃষি-পেনশন পেয়েছেন (ব্লকভিত্তিক); এবং

(খ) উক্ত ভাতার আর্থিক অঙ্ক বাড়াবার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ত্রৈমাসিক ভিত্তিতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত কৃষি-পেনশন মঞ্জুর করা হয়েছিল। হুগলি জেলার সদর মহকুমার বিভিন্ন ব্লকে কৃষি-পেনশন প্রাপকের সংখ্যা নিম্নে প্রদত্ত হল ঃ

| | ব্লকের নাম | | পেনশন প্রাপকের সংখ্যা |
|---|---|---|---|
| ১। | ধনিয়াখালি | .. | ৭৬ |
| ২। | পোলক | .. | ৬৮ |
| ৩। | মগরা | .. | ৪৫ |
| ৪। | পাণ্ডুয়া | .. | ৪৮ |
| ৫। | বলাগড় | .. | ৩৭ |
| | | মোট ঃ | ২৭৪ |

(খ) না।

**তারকেশ্বরে দুধপুকুরের দূষণমুক্তি**

৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৫১) **শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলার তারকেশ্বরের দুধপুকুরকে দূষণমুক্ত করার জন্য ২৮-২-৯৯ পর্যন্ত রাজ্য সরকার কর্তৃক ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২৮-২-৯৯ তারিখ পর্যন্ত খরচের পরিমাণ ৮,৮২,০০০ টাকা।

**ক্যানিং-এ মহকুমা গঠন**

৩৫১। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৪) **শ্রী বিমল মিস্ত্রি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং মহকুমা গঠনের জন্য বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের কৃষি খামারের জমি হস্তান্তর করা হয়েছে;

(খ) সত্যি হলে, জমির পরিমাণ কত; এবং

(গ) না হলে, উক্ত বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, হস্তান্তর হয়নি, তবে প্রস্তাব আছে।

(খ) প্রস্তাবিত জমির পরিমাণ ৫.৫৪ একর।

(গ) হস্তান্তরের প্রস্তাবটি বর্তমানে ভূমি ও ভূমি-সংস্কার দপ্তরের সক্রিয় বিবেচনাধীন।

**রাজ্যে উৎপাদিত পানের রপ্তানি ও মূল্য**

৩৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৭৭) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান-পালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে উৎপাদিত পান—

(১) কোন্ কোন্ রাজ্যে প্রেরণ; এবং

(২) কোন্ কোন্ দেশে রপ্তানি করা হয় (পরিমাণসহ পৃথক-পৃথকভাবে); এবং

(খ) রাজ্যে উৎপাদিত ও প্রেরিত/রপ্তানিকৃত পানের মূল্য কত (পৃথক-পৃথকভাবে)?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান-পালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) মধ্যপ্রদেশ, উড়িষ্যা, মহারাষ্ট্র, রাজস্থান, গুজরাট, উত্তরপ্রদেশ, আসাম, নাগাল্যাণ্ড, বিহার ও সিকিম রাজ্যে প্রেরিত হয়।

(২)

| দেশের নাম | | পরিমাণ (টনে) |
|---|---|---|
| বাহরিন | .. | ২৪ |
| কানাডা | .. | ৭ |
| হংকং | .. | ৫ |
| ইতালি | .. | ৩ |
| কেনিয়া | .. | ১৬ |
| পাকিস্তান | .. | ৯৭৫ |
| ওমান | .. | ১১২ |
| সৌদি আরব | .. | ৬২ |
| ব্রিটেন | .. | ৫১ |
| কুয়েত | .. | ৪৩ |
| নেপাল | .. | ২৮ |

(খ) পশ্চিমবঙ্গ পানের আনুমানিক উৎপাদন ১,৭২,২০,০৩৮ বান্ডিল (মোট) এবং উৎপাদিত পানের আনুমানিক মূল্য ১৩৭৭,৬০,৩০,৪০০ (এক হাজার তিনশত সাতাত্তর কোটি ষাট লক্ষ ত্রিশ হাজার চারশত) টাকা। বিভিন্ন দেশে রপ্তানিকৃত পানের মূল্য ঃ

| দেশের নাম | | পানের মূল্য (টাকায়) |
|---|---|---|
| বাহরিন | .. | ২,২৯,০০০ |
| কানাডা | .. | ১,০৫,০০০ |
| হংকং | .. | ১,১৫,০০০ |

| দেশের নাম | | পানের মূল্য (টাকায়) |
|---|---|---|
| ইতালি | .. | ৩৪,০০০ |
| কেনিয়া | .. | ২,১৩০০০ |
| পাকিস্তান | .. | ৯৭,৬৮,০০০ |
| ওমান | .. | ৯,৭২,০০০ |
| সৌদি আরব | .. | ৫,৬৬,০০০ |
| ব্রিটেন | .. | ৪,৯৯,০০০ |
| কুয়েত | .. | ৩,৩১,০০০ |
| নেপাল | .. | ১,৩৬,০০০ |

**বিগত বন্যায় মুর্শিদাবাদে ক্ষতিগ্রস্ত ঘরের সংখ্যা**

৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৫) **শ্রী হাবিবুর রহমান :** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত বন্যায় মুর্শিদাবাদ জেলার কত ঘর সম্পূর্ণ ও আংশিক বিনষ্ট হয়েছে; এবং

(খ) উক্ত ঘর পুনর্নির্মাণের জন্য কোনও আর্থিক সহায়তা দেওয়া হয়েছে কি?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সম্পূর্ণ বিনষ্ট ঘরের সংখ্যা—৮১,৭৫০টি। আংশিক বিনষ্ট ঘরের সংখ্যা—৫৭,৮০৫টি।

(খ) হ্যাঁ, সম্পূর্ণ বিনষ্ট ঘরের জন্য আর্থিক সহায়তা দেওয়া হয়েছে।

**বিগত বন্যায় রঘুনাথগঞ্জে ক্ষতির পরিমাণ**

৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৮) **শ্রী হাবিবুর রহমান :** খাদ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ২নং ব্লকে বিগত বন্যায় কোন্ কোন্ গ্রাম

পঞ্চায়েতে কত পরিবার ও কত সংখ্যক লোক ক্ষতিগ্রস্ত হয়েছেন;

(খ) উক্ত ক্ষতিগ্রস্ত লোকদের মধ্যে ত্রাণসামগ্রী বন্টন করা হয়েছে কি না; এবং

(গ) হলে, তা কোন্ পঞ্চায়েতের মাধ্যমে কত পরিমাণ ত্রাণসামগ্রী বন্টন করা হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্ষতিগ্রস্ত গ্রাম পঞ্চায়েত, পরিবার ও লোকসংখ্যা বিবরণ নিচে দেওয়া হল ঃ

| গ্রাম পঞ্চায়েতের নাম | ক্ষতিগ্রস্ত পরিবারের সংখ্যা | ক্ষতিগ্রস্ত লোকসংখ্যা |
|---|---|---|
| ১। গিরিয়া | ২,৪৬০ | ১২,৩০০ |
| ২। সেকেন্দ্রা | ৪,২৭৫ | ২১,৪০০ |
| ৩। বড়শিমুল দয়ারামপুর | ২,৮০০ | ১৪,০০০ |
| ৪। সিধিপুর | ৪,০২৫ | ২০,০০০ |
| ৫। জোতকমল | ৩৩০ | ১,৬৫০ |
| ৬। সম্মতিনগর | ৭৫০ | ৩,৭৫৮ |
| ৭। তেঘরি-১ | ২,৬৫৫ | ১২,৫২৫ |
| ৮। সেখালিপুর | ২,৮৭০ | ১৪,৩৫০ |

(খ) হ্যাঁ, বন্টন করা হয়েছে।

(গ) সংলগ্ন পৃষ্ঠায় দ্রষ্টব্য।

## হুগলি ও মেদিনীপুর জেলার সড়ক সংযোগ

৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১১৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হুগলি ও মেদিনীপুর জেলায় সড়ক যোগাযোগের জন্য খানাকুল থানার (বন্দরের) কাছে দ্বারকেশ্বর নদী ও গড়েরঘাটের কাছে রূপনারায়ণ নদীর

উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, উক্ত কাজের জন্য কত অর্থ ব্যয় করা হবে; এবং

(গ) কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সেতু নির্মাণের কোনও পরিকল্পনা আপাতত গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## মুণ্ডেশ্বরী নদীর উপর সেতু নির্মাণ

৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১১৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার দিগরুইঘাটে মুণ্ডেশ্বরি নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত সেতুটি নির্মাণ করা হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত পরিকল্পনার জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাব আছে।

(খ) প্রস্তাবটি বাস্তবায়নের লক্ষ্যে জরীপ ইত্যাদি প্রাথমিক পর্যায়ের কাজ চলছে।

(গ) প্রাক্কলন তৈরির পর্যায়ে এখনও পৌঁছানো যায় নি। প্রাক্কলন তৈরি হলে খরচের পরিমাণ জানা যাবে।

## মালদহ জেলায় নদীবাঁধ নির্মাণ

৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৩২) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদহ্ জেলায় মানিকচক থেকে ফারাক্কা ব্যারেজ পর্যন্ত যে বাঁধ নির্মাণ করা হচ্ছে তা গঙ্গা থেকে যতটা দূরত্বে হওয়া দরকার সেই অনুযায়ী হচ্ছে না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মালদহ্ জেলার মানিকচক থানার অন্তর্গত বালুটোলা থেকে কালিয়াচকের পঞ্চানন্দপুর পর্যন্ত ষষ্ঠ রিটায়ার্ড বাঁধ নির্মাণ করা হচ্ছে এবং তা গঙ্গা থেকে যতটা দূরত্বে হওয়া দরকার সেই অনুযায়ী হচ্ছে তবে বৃহত্তর স্বার্থে কোথাও কোথাও এর ব্যতিক্রম করতে হয়েছে।

(খ) কিছু কিছু জায়গায় বাঁধের প্রস্তাবিত অবস্থান বরাবর গ্রাম পড়ে যাওয়ায়, ঐ সব গ্রামগুলিকে সংরক্ষিত এলাকায় অন্তর্ভুক্ত করার প্রয়োজনে সেই জায়গাগুলিতে বাঁধের অবস্থান কিছু পরিবর্তন করতে হয়েছে।

## নিক্কো পার্কে সূর্য-ঘড়ি

৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ২২৬৭) **শ্রী রামপদ সামন্ত ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার নিক্কো পার্কে প্রথম সূর্য-ঘড়িটি স্থাপন করা হয়েছে, এ সম্পর্কে রাজ্য সরকারের নিকট কোনও তথ্য আছে কি না; এবং

(খ) থাকলে, এই ঘড়িটি নির্মাণে কত অর্থ ব্যয় হয়েছে?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার কাছে এ ব্যাপারে কোনও তথ্য নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## এ.এম.আর.আই.

৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭৪) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অ্যাডভান্স মেডিকেয়ার অ্যান্ড রিসার্চ ইনস্টিটিউশন লিমিটেড (এ.এম.আর.আই.)-এ সরকারের শেয়ারের পরিমাণ কত; এবং

(খ) উক্ত সংস্থায় ব্যক্তিগত মালিকানার শেয়ারের পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৬ শতাংশ।

(খ) ৭৪ শতাংশ।

[11-40 — 11-50 p.m.](After adjournment)

## POINT OF INFORMATION REGARDING BOMB EXPLOSION IN NEW JALPAIGURI RAILWAY STATION

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল নিউ জলপাইগুড়ি স্টেশন প্লাটফর্মে ভয়াবহ বিস্ফোরণের ফলে ৯ জনের মৃত্যু হয়েছে এবং ৮০ জন আহত হয়েছেন। মর্মান্তিক এবং উদ্বেগজনক এই ঘটনার পেছনে যে শক্তিই কাজ করুক না কেন, এই নাশকতামূলক ঘটনা ঘটে যাওয়ার ক্ষেত্রে কেন্দ্র এবং রাজ্য সরকারের গোয়েন্দা দপ্তর যে ব্যর্থ, একথা অস্বীকার করা চলে না। এই ঘটনার পর সীমান্তবর্তী জেলাগুলিতে নজরদারি ব্যবস্থা জোরদার করার জন্য, গুরুত্বপূর্ণ স্থানে নিরাপত্তামূলক ব্যবস্থা যাতে আরও জোরদার করা হয়, আরও সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হয়, রাজ্য সরকার এই নির্দেশ জারি করেছেন। আমরা এটা দেখলাম। কিন্তু যেটা বক্তব্য, আইএসআই, পাক গুপ্তচর, তাদের দ্বারা এই ঘটনা ঘটেছে, এইরকম আশঙ্কা বা অনুমান সরকার করছেন। কিন্তু এই আইএসআইয়ের কার্যকলাপ অনেকদিন থেকেই চলছে। এখানে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন যে, তাদের কার্যকলাপ সম্পর্কে সরকার সচেতন আছে এবং নজরদারি ব্যবস্থা জোরদার করা হয়েছে। আইএসআইয়ের কার্যকলাপের পরিপ্রেক্ষিতে শিলিগুড়িতে আলাদা গোয়েন্দা শাখা - উত্তর-পূর্বাঞ্চলে নিরাপত্তা সুরক্ষিত করার জন্য স্পেশ্যাল গোয়েন্দা শাখা সেখানে খোলা হয়েছে। অথচ সেই গোয়েন্দা শাখার নজরদারির বাইরে কি করে এই ঘটনা ঘটলো? শুধু তাই নয়, কেন্দ্র এবং রাজ্য সরকারের মিলিটারি বাজেট এবং পুলিশ বাজেট আমাদের দেশের অভুক্ত ও অর্দ্ধভুক্ত মানুষের টাকায়, তাদের ট্যাক্সের টাকায় হচ্ছে। তাদের ট্যাক্সের টাকা দিয়ে মিলিটারি এবং পুলিশ বাজেটে কোটি কোটি টাকা বাড়ানো হচ্ছে। অথচ সেইক্ষেত্রে রাজ্যের মানুষের নিরাপত্তার নিশ্চয়তা নেই। আজকে আমরা তাহলে কোন্ জায়গায় আছি? এটা অত্যন্ত উদ্বেগজনক ঘটনা। আমি সেইজন্য দাবি করছি যে, এই ঘটনায় যাঁরা মারা গেছেন তাঁদের এবং যারা আহত হয়েছেন

তাদের পরিবারবর্গকে উপযুক্ত ক্ষতিপূরণের ব্যবস্থা যেন সরকার করেন। সমগ্র ঘটনার যাতে একটা পূর্ণাঙ্গ তদন্ত হয়, সত্য উদ্ঘাটিত হয় তারজন্য আমি এটাই হাই পাওয়ার এনকোয়ারি কমিশন গঠনের দাবি জানাচ্ছি। সর্বশেষে, স্বার্থান্বেষী মহলের নাশকতামূলক কার্যকলাপ বন্ধ করার জন্য সমস্তরকম প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের দাবি রাখছি যাতে রাজ্যের মানুষের নিরাপত্তা সুরক্ষিত হয়। আমি আর একটি আবেদন রাখছি সরকার এবং জনসাধারণের কাছে, যাতে এই ঘটনার সুযোগ নিয়ে স্বার্থান্বেষী মহল আমাদের দেশের অভ্যন্তরে সাম্প্রদায়িক সম্প্রীতিকে কোনওরকম ভাবে ক্ষুন্ন করতে না পারে তারজন্য যেন সতর্ক থাকেন। সরকার এবং জনসাধারণকে এই ব্যাপারে আগাম সতর্ক থাকার আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, গতকাল নিউ জলপাইগুড়ি স্টেশনে যে ভয়ঙ্কর বিস্ফোরণ ঘটে গেল ওই বিস্ফোরণের ফলে আমরা দেখছি যে ৯ জন মারা গেছেন এবং প্রায় শতাধিক ব্যক্তি আহত হয়েছেন। গত ১০ই জুন স্বরাষ্ট্র দপ্তরের যে বাজেট হল সেদিন আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে সতর্ক করে বলেছিলাম যে, আমাদের কাছেও খবর আছে এবং আপনার কাছেও খবর আছে এবং হাউসেও বিবৃতি দিয়েছেন, সংবাদপত্রেও বিবৃতি দিয়ে বলেছেন যে, এই রাজ্যের আই এস আইরা খুবই সক্রিয়। এবং আমি তার পরিপ্রেক্ষিতে প্রশ্ন করেছিলাম যে, এই রাজ্যের বিশেষ বিশেষ ব্যক্তি এবং বিশেষ বিশেষ স্থানের নিরাপত্তার জন্য কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি? তাতে তিনি উপহাস করে বলেছিলেন যে, আমি তৃণমূলিদের এই প্রশ্নের জবাব দেব না, এবং আমি আমার দায়িত্ব সম্পর্কে সচেতন। আজকে আমি জিজ্ঞাসা করি আপনি আপনার দায়িত্ব সম্পর্কে কতটা সচেতন যারজন্য এতবড় বিপদ ঘটল। আমি মনেকরি আপনি আপনার দায়িত্ব পালনে ব্যর্থ এবং আপনার পদত্যাগ করা উচিত। আপনার পুলিশ আপনাকে অনেক খবর জানিয়েছে কিন্তু আপনি তার কি ব্যবস্থা নিয়েছেন। আপনার পুলিশ আপনাকে খবর দিয়েছিল যে, গত ২৮শে মে খিদিরপুরে আই এস আই জঙ্গিরা মিটিং করেছিল এবং তাতে তারা সিদ্ধান্ত নিয়েছিল যে, যত বড় বড় স্থান আছে এখানে সেগুলো সব উড়িয়ে দেবে। এই ব্যাপারে সতর্ক হওয়ার জন্যে কলকাতার পুলিশের স্পেশ্যাল ব্রাঞ্চও আপনাকে খবর দিয়েছিল, কিন্তু আপনি সিদ্ধান্ত নিয়েছেন কিনা জানি না। এখানে হাউসে বসে যারা চিৎকার করছেন, তারা চিৎকার করছেন কি করে? দেশ যখন বিপন্ন তখন এসব করছেন কি করে? যেদিন থেকে কমিউনিস্টরা জন্মেছে সেইদিন থেকেই তারা বিশ্বাসঘাতকতা করতে শিখেছে। কমিউনিস্টের ইতিহাসটাই বিশ্বাস ঘাতকের ইতিহাস। দেশ যখন বিপদের মুখে তখন চিৎকার করছেন, আপনাদের লজ্জা হওয়া উচিত। গত ১০ থেকে ১৫ই জুন কলকাতার হিরা হোটেলে অল আসাম মুসলিম ভলেনটিয়ার ফোর্সের সঙ্গে আলফাদের মিটিং হয়েছিল। এই খবর আমরা যখন জেনেছি

আপনিও নিশ্চয় জানেন। আমরা যখন কোনও সোর্স থেকে জেনেছি আপনিও নিশ্চয় সেই খবর জেনেছেন। এবং সেখানে ওই মিটিংয়ে তারা সিদ্ধান্ত নিয়েছে যে, কলকাতা শহরের বড় বড় দ্রষ্টব্য স্থান এবং বিশেষ বিশেষ জায়গা, পশ্চিমবঙ্গের বিশেষ বিশেষ জায়গা তারা উড়িয়ে দেবে। সুতরাং সেইদিক থেকে ওইসব জায়গার নিরাপত্তা রক্ষার দরকার এবং সেখানে আপনি নিরাপত্তার ব্যবস্থা করেছেন কিনা জানি না। আসলে বুদ্ধদেববাবু আত্ম সন্তুষ্টিতে ভুগছেন। তিনি নিজেকে যথেষ্ট শক্তিমান মনে করেন। তিনি যতই শক্তিমাম হোন না কেন, এখানে আই এস আই খুবই সক্রিয় এবং যারফলে এই রাজ্যে একটার পর একটা ঘটনা ঘটছে। সেখানে এই ধরনের খবর সর্বস্তরের মানুষের কাছেই আছে। এই ব্যাপারে মাননীয় বুদ্ধদেববাবু বলেছিলেন যে কয়েকজনকে নাকি গ্রেপ্তার করেছেন। এই যে ভয়ঙ্কর বিপদ এই প্রসঙ্গে দেবপ্রসাদবাবু বললেন যে এটা কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের দায়িত্বের ব্যাপার। আমার যতদূর জানা আছে তাতে কেন্দ্রীয় সরকার গত দেড় বছর এবং দু বছর আগে আমাদের রাজ্যে আই এস আইরা যে সক্রিয় সেই খবর দিয়েছিল। এরপরে তো দায়িত্ব রাজ্য সরকারের, সেই দায়িত্ব কি তারা পালন করেছেন? এই ব্যাপারে আমি আপনাকে বলতে চাই যে, এই বিপদ যাতে আর না ঘটে এবং বিশেষ বিশেষ দ্রষ্টব্য স্থান যাতে ভেঙে না পড়ে সেইদিকে দৃষ্টি দিন। আজকে হাওড়া স্টেশনে বা হাওড়া ব্রিজ বা দূরদর্শনের মতো জায়গাগুলোতে যদি এই ধরনের দুর্ঘটনা ঘটে তাহলে ভয়ঙ্কর বিপদ নেমে আসবে। সেখানে এই বিপদের হাত থেকে উদ্ধার পাওয়ার জন্যে আগাম সতর্কতা নেওয়ার দরকার। এখানে আত্মসন্তুষ্টির ব্যাপার নয়, আজকে যদি ব্লাস্ট হয় সেই ব্লাস্টে হিন্দু অথবা মুসলমানরা মারা যাবে না, সব ধরনের মানুষই মারা যাবে। সুতরাং এটা জাতীয় সমস্যা এবং সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখার বিষয় নয়। এটাকে জাতীয় সমস্যা মনে করে এই সমস্যার মোকাবিলা করতে হবে। এটা শুধু বুদ্ধদেববাবুর সমস্যা নয়, গোটা দেশের গোটা রাজ্যের সমস্যা। সেখানে যদি আমাদের কাছে খবর থাকে সেটা সরকারকে জানাব এবং আপনাদের কাছেও খবর থাকলে জানাবেন। সুতরাং সবাইকে সতর্ক থাকতে হবে বলে মনেকরি। এইসঙ্গে যেসব জাওয়ান মারা গেছে তাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাচ্ছি। কারণ দেশের জন্য যুদ্ধ করতে যাবার পথে মারা গেছে। সেই সঙ্গে সঙ্গে তাদের ক্ষতিপূরণেরও দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল নিউ জলপাইগুড়ি স্টেশনে যে জাওয়ান সৈন্যরা ও অসামরিক ব্যক্তি ৯ জন মারা গেছেন তাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছি এবং অনেকে যে আহত হয়েছেন তাদের প্রতি সমবেদনা জ্ঞাপন করছি।

স্যার, আমরা এখানে অনেকদিন ধরে আলোচনা করছিলাম গোটা দেশ জুড়ে

আমাদের বিভিন্ন দিক থেকে যারা এই অরাজকতা তৈরি করবার জন্য আমাদের দেশের স্থায়িত্বকে নষ্ট করবার জন্য, বিঘ্ন ঘটাবার জন্য চেষ্টা করছে, এই ব্যাপারে যে শক্তি কাজ করছে, আমাদের এখানে বিশেষ করে আই.এস.আই. তাদের সম্পর্কে আমাদের মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তিনি তার পুলিশ বাজেটে আলোচনা করবার সময় উল্লেখ করেছিলেন, হাউসে আলোচনাও হয়েছে, সমস্ত দিক থেকে আন্তর্জাতিক চক্রান্ত চলছে। কার্গিলের ক্ষেত্রেও একই জিনিস আমরা দেখেছি। এই সময়ে আমাদের সরকারের যে দায়িত্ব কেন্দ্রীয় সরকারের তারা সেটা পালন করেছে কতখানি সেটা আমাদের জানাই আছে। কিন্তু আমরা যেটা ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছি, আমরা চেয়েছিলাম এখানে আলোচনাটা হোক, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ঘটনা সম্পর্কে তাঁর বক্তব্য রাখুন। কিন্তু কংগ্রেসের পক্ষ থেকে বিরোধী দলের পক্ষ থেকে যে আচরণ করা হল, সেই ব্যাপারে দেবপ্রসাদ সরকার বা শোভনদেববাবু কিছু বললেন না। এই ঘটনার জন্য মর্মাহত, আন্তরিকভাবে দুঃখিত, এর জন্য কি তাদের কোনও উদ্বিগ্নতা আছে? এখানে তারা যে আচরণ করলেন এতে সাম্প্রদায়িক শক্তি বরঞ্চ উৎসাহিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, এই সম্পর্কে একটা বিবৃতি সরকারের তরফ থেকে ঘোষণা করা হোক এবং কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হোক। এবং জলপাইগুড়ি রেলওয়ে স্টেশনে যে আর.পি.এফ.এর দায়িত্ব ছিল, তারা সেটা কতটা পালন করেছে, সেটাও বলতে হবে। এই সময়টা আমাদের সকলকে ঐক্যবদ্ধভাবে লড়াই করতে হবে।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** অনারেবল স্পিকার স্যার, গতকাল জলপাইগুড়ি রেলওয়ে স্টেশনে যে ঘটনা ঘটেছে তা খুবই দুঃখজনক। ৯ জন মানুষ মারা গিয়েছেন এর মধ্যে জওয়ানও আছে। এদের প্রতি আমি সমবেদনা প্রকাশ করছি। তাদের পরিবারের প্রতি সমবেদনা জ্ঞাপন করছি। পাশাপাশি এই কথা বলতে আজকে বাধ্য হচ্ছি, বিরোধী কংগ্রেস দল তারা যে উৎশৃঙ্খল আচরণ করেছেন তার জন্য আমি নিন্দাও করছি। সাথে সাথে আমি এই কথা বলছি, আমাদের রাজ্যের স্বরাষ্ট্রদপ্তরকে বলব আরও বেশি সজাগ ও সতর্ক থাকতে হবে যাতে আমাদের পশ্চিমবাংলায় এইরকম ঘটনা আর পুনরাবৃত্তি না ঘটে। সেইদিকে বিশেষভাবে কড়া নজর দিতে হবে। কলকাতা শহরে অনেক ভাষাভাষির মানুষ আছেন, নানা দিক থেকে মানুষজন আসেন, সেইজন্য কলকাতা শহরের বিভিন্ন থানাকে সতর্ক করার জন্য স্বরাষ্ট্র দপ্তর থেকে ব্যবস্থা নেবেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এন.জি.পি. রেলওয়ে স্টেশনে যে অন্তর্ঘাতমূলক কাজের ফলে যে মর্মান্তিক ঘটনা ঘটেছে তার জন্য দুঃখ প্রকাশ

করছি। এর সঙ্গে মনে রাখতে হবে, আমাদের গত চার দশকের বেশি ধরে কংগ্রেস দল দেশ স্বাধীন করেছে, এবং তের মাস বি.জে.পি. শাসন করছে, এই সময়ের মধ্যে সারা দেশে উগ্রপন্থি কার্যকলাপ বেড়ে গিয়েছে। এর ফলে দেখা যাচ্ছে, তারাও উৎসাহিত হয়েছে এবং আসাম, ত্রিপুরা, নাগাল্যান্ড, বোরোল্যান্ড নিয়ে সমস্যা দেখা দিচ্ছে। এতে প্রতিদিন রক্তক্ষয় হচ্ছে; এবং এই সমস্ত লোকেরা দেশের মধ্যে অন্তর্ঘাতমূলক কাজ করছে স্যার, এরা বিধানসভায় উৎশৃঙ্খল আচরণ করে গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা করছে। স্বরাষ্ট্রমন্ত্রীকে বলব, পশ্চিমবাংলায় যেন কোনও অন্তর্ঘাতমূলক কাজ না হয় সেটা দেখার জন্য, জনসাধারণকে বলব, এই ব্যাপারে তাদেরও লক্ষ্য রাখতে হবে, প্রশাসনিক স্তর থেকে সবটা দেখা সম্ভব নয়।

**Smt. Shanta Chhettri :** Hon'ble Speaker, Sir, the NJP bomb blast has,, once again, underlined the fragility of human life and revealed the dark forces that threatened us at every turn. Indeed, these are times of crisis.

In this hour of sorrow, I deeply sympathise with the relatives of all the victims. I pay for the recovery of all those injured and I salute the army personnel killed in the blast, as martyrs who died while going to defend the border at Kargil.

Lastly, I urge the State Government to step up vigil at all public places and key buildings all ever the State but move especially in and around Siliguri which is a trans-border area and international corridor. Human life has to be protected and loss of property prevented if the ISI gameplan is to be countered.

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় গতকাল নিউ জলপাইগুড়ি স্টেশনে বিস্ফোরণের ফলে যে মর্মান্তিক দুর্ঘটনা ঘটেছে তাতে কয়েকজন হতাহত হয়েছে যে ঘটনাটা ঘটেছে তার জন্য আমরা দুঃখিত এবং মর্মাহত। ঘটনাটি খুবই দুর্ভাগ্যজনক। উত্তর পূর্বাঞ্চলের কয়েকটি রাজ্যে ক্রমাগত যে বিচ্ছিন্নতাবাদি কার্যকলাপ চলছে সেটা কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রকের অজানা নয়। দীর্ঘদিন ধরে এই কাজ চলছে এবং তারই প্রতিফলন ঘটেছে আমাদের রাজ্যের উত্তর অংশ। ভূটান সীমান্তে, নেপাল সীমান্তে আমরা কিছু ব্যবস্থা নিতে পারিনি, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি।

গতকালের ঘটনা তারই পরিণাম। আমরা এই বিষয়ে জানতে চাই, আমাদের কি করণীয় আছে এবং কেন্দ্রীয় সরকারের কি করণীয় আছে। শুধুমাত্র সতর্কতা জারি করলেই হবেনা। সাধারণ মানুষের নিরাপত্তার ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কি ব্যবস্থা নিয়েছেন এবং কেন্দ্রীয় সরকার কতটা ব্যবস্থা নিয়েছেন এবং কি ব্যবস্থা নিয়েছেন জানতে চাই। এটা জনস্বার্থ অত্যন্ত জরুরি, আমরা এটা জানতে চাই স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০শে জুন রাত সাড়ে ৯টা নাগাদ জলপাইগুড়ি জেলার অন্তর্গত ফালাকাটা ও দোমহনি হাট রেল স্টেশনের মধ্যবর্তী এলাকার অধিবাসীরা একটা বিস্ফোরণের আওয়াজ শুনতে পায়। ২১শে জুন দুটো অবিস্ফোরিত বিস্ফোরণ যন্ত্র আবিস্কৃত হয়। তখন লক্ষ্য করা যা যে, তিনটি বিস্ফোরক যন্ত্রের মধ্যে একটা বিস্ফোরক যন্ত্রে বিস্ফোরণ ঘটেছিল। দুটো বিস্ফোরক যন্ত্রকে নিস্ক্রিয় করা সম্ভব হয়। গত ২১শে জুন ভোরবেলা জলপাইগুড়ি ও দোমহানি হাঁট রেল স্টেশনের মাঝখানে নিউ বোনগাঁইগাঁও গামি একটা মালগাড়ি ট্রেনের ৭টি বগি উল্টে যায়। এর ফলে রেল লাইনের ক্ষতিসাধন হয়। উল্টে যাওয়া বগিগুলো তোলার পরে রেল লাইনে পড়ে থাকা বিস্ফোরক যন্ত্রাদির সন্ধান পাওয়া যায়। এই দুটো ক্ষেত্রে যে বোমা পাওয়া গেছে, সেইগুলো ৯ ভোল্ট ব্যাটারি,, ডিটোনেটর ও ৩০ কে.জি. বিস্ফোরক। গত ২২শে জুন বেলা ১২.০৫ নাগাদ নিউ জলপাইগুড়ি স্টেশনে প্ল্যাটফর্ম নং ২ ও ৩ এর পশ্চিমদিকে একটি শক্তিশালি বিস্ফোরণ ঘটে। সেই সময় ৩নং প্ল্যাটফর্মে আপ দার্জিলিং মেল ও ২নং প্ল্যাটফর্মের মহানন্দা লিঙ্ক ডাউন ট্রেনটি দাঁড়িয়েছিল। বিস্ফোরণের ফলে প্ল্যাটফর্মের ছাদটি উড়ে যায় এবং দার্জিলিং মেলের ২৬-এ ও মহানন্দা লিঙ্ক ডাউন ট্রেনের ৭৪৩ নং বাগিটি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়। এ পর্যন্ত ৩ জন সৈনিক সহ মোট ৯ জন ব্যক্তির মৃত্যু ঘটে। ২০ জন সৈনিক সহ ৬২ জন লোক আহত হয়েছে, তাদের সকলকে বিভিন্ন হাসপাতালে চিকিৎসা করা হচ্ছে।

তদন্ত চলাকালিন জানা গেছে যে, ২ ও ৩নং প্ল্যাটফর্মের পশ্চিমকোণে একটি পরিত্যক্ত ব্রিফকেস থেকে বিস্ফোরণ ঘটেছে। সেনা বাহিনীর বোম্ব ডিসপোজাল স্কোয়াডের লোকেরা ঘটনাস্থলে গিয়েছেন এবং নমুনা সংগ্রহ করেছেন। এই পর্যন্ত যা খবর পাওয়া গেছে, তার থেকে দেখা যাচ্ছে যে, সম্ভবতঃ আর.ডি.এক্স কেমিক্যাল ব্যবহৃত হয়েছে। যে টাইমার ডিভাইস-এর দ্বারা এটা বিস্ফোরিত হয়েছে, সেটাও পাওয়া গেছে। সেন্ট্রাল ফরেন্সিক সায়েন্স ল্যাবোরেটরির এক দল বিশেষজ্ঞ সহ উচ্চপদস্থ পুলিশ প্রশাসনের একদল আধিকারিকগণ ঘটনাস্থলে গিয়েছেন। তদন্ত চলছে।

যাত্রিগণ এবং সাধারণ জনসাধারণকে সতর্ক করানোর জন্য ব্যাপক প্রচারের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া সারা রাজ্য জুড়ে সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১১

জনকে জিজ্ঞাসাবাদের জন্য ধরাও হয়েছে। কেন্দ্রীয় তদন্তকারি দল এবং সেনা-বাহিনীর সক্রিয় সহযোগিতায় রাজ্য সরকার ঘটনার ব্যাপক তদন্তের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করছে। আর.পি.এফ.কে বিশেষভাবে সতর্ক করা হয়েছে। কারণ রেল পথ ও স্টেশনের আইন-শৃঙ্খলার মূল দায়িত্ব তাদের। প্রাথমিক তদন্ত থেকে এটা মনে হয়েছে যে এই বোম বিস্ফোরণের পেছনে আই.এস.আই.এর সক্রিয় হাত আছে। পরিস্থিতি দাবি করছে, এখানে সকলের ঐক্যবদ্ধভাবে দলমত-নির্বিশেষে জাতীয় স্বার্থ-বিরোধী নাশকতামূলক কার্যকলাপের বিরুদ্ধে রুখে দাঁড়ানো প্রয়োজন।

**Mr. Speaker :** There is no more questions, today. Now, the Notice of question of privilege against Shri Shyamadas Banerjee given by Shri Abu Ayes Mondal, I do not find Mr. Shyamadas Banerjee present today also, but I have been informed that the matter has been filed in the High Court. Mr. Mondal, the matter has been filed in the High Court. He should beg to understand what happens in the High Court proceedings before we proceed here. So, I will again adjourn this matter for two weeks. It will come up after two weeks then we will take it on for such and such.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of adjournment Motions. The first one is from Shri Saugata Roy on the subject of reported bomb explosion at New Jalpaiguri Railway Station on 22-6-99 and the second one is from Shri Pankaj Banerjee on the subject of reported police firing on two agitating group of people at Chorial Bazar under Budge Budge police station, South 24 parganas on 21-6-99.

The first subject matter of this adjournment has already been discussed in the House today. The Minister has already made a statement. The second matter is related to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House.

I, therefore, withheld my consent to both the motions. One member of the Party may, however, read out the text of his Motion as amended.

(Pause...)...But he is not present in the House.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :—

i) Reported Bomb explosion at New Jalpaiguri Railway Station on 22.6.99 - Name :— Shri Tapas Banerjee.

Shri Pankaj Banerjee.

Shri Saugata Roy.

Shri Abdul Mannan.

Shri Deba Prasad Sarkar.

ii) Reported atrocities at Budge Budge in South 24 parganas district on 21-6-99 - Name :— Shri Ashok Kumar Deb

Shri Sultan Ahmed

Shri Satya Ranjan Bapuli

iii) Exorbitant amount charged by the CESC Ltd. in monthly consumption bill - Name :— Shri Jatu Lahiri

iv) Alleged murder of one Abdul Kalam Azad by the anti-socials in Sebaldaha Gram Panchayat office in Murshidabad district on 16-06-99. - Name :— Shri Paresh Nath Das &

Shri Mozammel Haque (Hariharpara)

I have selected the notice of Shri Ashok Kumar Deb, Shri Sultan Ahmed & Shri Satya Ranjan Bapuli on the subject of reported atrocities at Budge Budge in South 24 Parganas district on 21-6-99.

The Minister in charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 29th June, 1999.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of the Irrigation and Waterways Department to make a statement on the subject of Reported erosion of embankments and inundation of land and damage of crops in Sunderban area due to incessant rain in recent past.

**Shri Debabrata Bandyopadhyay :**

Hon'ble Speaker Sir,

A widespread depression on Bay of Bengal reached the Sunderban areas on 10th June, 1999 and generated wind in gust with high speed accompanied by rains. This storm is reported to have caused a rise in the water level by about 1.5 to 2 Meter in the rivers of the area like Thakuran, Matla, Bidya, Saptamukhi, Gomor, Hooghly, Muriganga etc. This gusty wind caused damages in a part of the Sunderbans both in the districts of North and South 24-Parganas. The extent of damages on these rivers indicates development of very high wind speed along the course of the storm. restricted to a comparatively narrow width, generating high waves which overtopped embankments, both earthen and armoured. In some places, the brick blocks used in armouring work were displaces and breaches in the embankments were caused in several blocks. These damages occurred on the twelfth day of the new moon when the water level was comparatively low.

7(seven) out of 29 (twenty nine) blocks in the district of South 24-Parganas and 1(one) out of the 22(twenty two) blocks in the North 24-Parganas were affected. Those are as indicated below.

**South 24-Parganas :**

| 1. Kakdwip Sub-Dvn. | 2. Canning Sub-Dvn. | 3. Baruipur Sub-Dn |
|---|---|---|
| a) Patharpratima Block | a) Basanti Block | a) Kultali Block |
| b) Sagar Block | b) Gosaba Block | |
| c) Kakdwip Block | c) Canning-I Block | |

**North 24-Parganas :**

1. **Bashirhat Sub-Dvn.**

    a) Hingalganj Block.

For the district of South 24-Parganas, the total length of breaches and washed out embankments is about 13 km., the area inundated is 12,000 hectares and requirement of fund for temporary restoration in 2(two) phases will be about Rs.7.50 Crores. In the district of North 24-Parganas, though there has not been any breach, Rs.50 lakhs will be required to restore the severely damaged embankments. Arrangement of fund is being made. Works of breach closure and restoration of severely damaged embankments have been taken up.

It is expected that many of these closure and restoration works will be completed by the next high tide on 26-27th June, 1999. Some of the closure works will, however, be continuing up to the next high tide thereafter on 11th July, 1999.

The closure of breach on the armoured embankment at Sripatinagar in Patharpratima Block has widened to about 2 km. The closure of this breach will not be possible to be completed by 11th July, 1999. This work will involve a large capital outlay and mobilisation of huge materials. the action plan for this closure work is being prepared separately.

All out effort is being taken to restore the embankments which is possible within the short period of 15 to 30 days. It is expected that the local people will give every support in accomplishing the very dif-

ficult task of restoration of the embankments so as to prevent the ingress of saline water in the interest of Kharif cultivation.

It may be mentioned that the low lying estuarine areas in Sunderban are protected by embankments, about 3500 Km. in length. These embankments were originally constructed by the then Zaminders and subsequently handed over to the Govt. It has not been possible to remodel these embankments to withstand the fury of the cyclonic storms which very often hit the Sunderbans for several reasons.

The gradual destruction of mangrove forests, which used to protect these embankments and are being washed out by high waves, also contributes to frequent failure of the embankments during cyclonic storms.

It may not be out of context to mention in this connection that some re-alignment of the embankments in some reaches has become urgent necessity so as to protect the areas from inundation in case of cyclonic storm but the difficulties in acquiring land within a very short period has been standing in the way of remodelling and strengthening of the embankments. Existence of fisheries on the countryside of embankments is also a major factor which cause breaches in the embankments.

A proposal to remodel and strengthen the embankments in vulnerable reaches in the Sunderban area was prepared by Irrigation & Waterways Department and submitted to the Central Water Commission as a part of the National Coastal Protection Projects. It has been proposed to remodel and strengthen the Sunderban embankments for a length of about 40 km. at a cost of Rs.220 Crores. The proposal is presently under consideration of the Central Water Commission.

## Mention Cases

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। আমার জামালপুর বিধানসভা কেন্দ্রের মধ্যে দিয়ে দামোদর নদী গিয়েছে। সেই দামোদরের দু ধারে হচ্ছে বেরুগ্রাম অঞ্চলের হৈবতপুর এবং চক্ষণজাদি। পাঁচড়া গ্রাম পঞ্চায়েতের দাদপুর গ্রামকে ভাসিয়ে ভাঙন দেখা দিয়েছে। সেই ভাঙন এখনও মেরামত হয়নি। সেখানকার মানুষ তাদের নিজেদের উদ্যোগে মেরামত করেছে। এইগুলো যদি রোধ করা না যায় তাহলে ফসল, ঘরবাড়ির ক্ষতি হবে। মন্ত্রী মহাশয় তো হাউসে আছেন, আমি দ্রুত মেরামত দাবি করছি আর দামোদরের ভাঙন রোধের ব্যাপারে তাঁর কাছে একটু জানতে চাইছি।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন সাউথ ২৪ পরগনায় ১৩ কিলোমিটার বাদ ভেঙে গেছে এবং তাতে ১২ হাজার হেক্টর জমি ইনআনডেটেড হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের কাছে আপনি সাড়ে সাত কোটি টাকার মত রেস্টোরেশনের জন্য লাগবে বলে লিখেছেন। এত লং টার্মে রিমডেলের জন্য ২২০ কোটি টাকার প্রপোজাল কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছেন। কিন্তু দু দিনের জন্য যে ঝড় বৃষ্টি হয়েছিল সেটা এমন কিছু বিরাট ব্যাপার নয়। এত অল্প প্রাকৃতিক দুর্যোগে এই যে একটা দীর্ঘ ১২ কিলোমিটার বাঁধ ভেঙে গেল, এত ইনআনডেটেড হয়ে গেল এটার কি কারণ। এটা বুঝাই যাচ্ছে যে এমনিতেই এমব্যাঙ্কমেন্টগুলো ভালনারেবল। এগুলো কমবেশি বর্ষার আগে ভাঙে। তখন এর মেরামতের উদ্যোগ নেওয়া হয়। সারা বছর যখন সময় থাকে, যখন এগুলো মেরামত করলে এই জিনিস ঘটতে পারে না। এত অল্প বৃষ্টিতে এইরকম একটা বাঁধ ভেঙে গেল। তারমানে মেনটেনেন্স হয় না, বাঁধগুলো ভাল থাকছে না। বর্ষার আগে সময় থাকতে এইগুলো পাকাপোক্ত করার কোনও ব্যবস্থা সরকারের পক্ষ থেকে নেওয়া হয়নি কেন, সুনির্দিষ্টভাবে বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুন্দরবনে যে বিপর্যয় হয়ে গিয়েছে আমি তার উপর একটা বিবৃতি দিয়েছি। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু যেটা বললেন যে একটা ছোট রকমের বিপর্যয়। এইরকম বললেন কেন। এটা ছোট রকমের বিপর্যয় নয়। গোকর্ণ এবং আরও একটা এলাকায় গত ৪।৫ বছরের মধ্যে যেভাবে টর্ণেডো হয়েছিল, সেরকম নাহলেও আরেকবার সুন্দরবনে এই ধরনের টর্ণেডো হয়েছিল যেটা কলকাতায় না এসে বাংলাদেশে চলে যায়। বাংলাদেশে চলে না গেলে কলকাতা, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনার ব্যাপক অংশ ক্ষতিগ্রস্ত হতে পারত। এটা আমার কথা নয়। আবহাওয়াবিদের কথা। একটা ন্যারো স্ট্রিপের মধ্যে দিয়ে গিয়েছে কিন্তু যে গতি ছিল সেটা সামান্য নয় এবং এই অসাধারণ গতির ফলে ওয়েভ অ্যাকশন ভয়ঙ্করভাবে দেখা দিয়েছে এবং সেই কারণেই ভাঙনটা দেখা দিয়েছে। ইতিমধ্যেই আমরা দুটো ফেজে — ৩২৫ কোটি, ৪৭৫ কোটি ফেজ ওয়ান, ফেজ টুতো, দীর্ঘমেয়াদি, স্বল্পমেয়াদি

দুটো পরিকল্পনা নিয়েছি। সারা বছর ধরেই আমাদের কাজ চলে। সাড়ে ৩ হাজার কিলোমিটার যে বাঁধ সেই বাঁধ রক্ষণাবেক্ষণের জন্য যে টাকা লাগে সেই পরিমাণ টাকা আমাদের হাতে নেই। আমি তো ১০।১২ বছর মন্ত্রিত্বে আছি। কোস্টাল রিজিয়নকে কি করে প্রোটেক্ট করা যায় একটা বড় পরিকল্পনা তুলে দিয়েছি সেন্ট্রাল ওয়াটার কমিশনের কাছে। তারাও এসেছেন। এটার প্রয়োজনীয়তা স্বীকার করেছেন। আমরা বলেছি দুশো কুড়ি কোটি টাকা পাঁচ বছরের জন্য। এটা পেলে তাহলে এইরকম হাইওয়েভ অ্যাকশন থেকে সাইক্লোনিক স্টর্ম, মিনি টর্ণেডো থেকে বাঁচানো সম্ভব। না হলে কোনও বড় কাজ সম্ভব নয়। আমাদের সকলকে এগিয়ে আসতে হবে। কেন্দ্রীয় সরকার এগিয়ে না আসলে সুন্দরবনকে হাইওয়েভ অ্যাকশন থেকে বাঁচানো কঠিন।

এরমধ্যে কিছু উদ্যোগ নেওয়া হয়েছে। মাননীয় রাষ্ট্রমন্ত্রী শীঘ্রই ওই এলাকা পরিদর্শনে যাবেন এবং মালদা, মুর্শিদাবাদ শেষ করে আপনার জেলায় যাবো।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী অশোককুমার দেব ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী জটু লাহিড়ি ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী সৌগত রায় ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী আব্দুল মান্নান ঃ** (হাউজে উপস্থিত নেই)

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw special attention of the Hon'ble Finance Minister and Hon'ble Relief Minister to yesterday's landslide in Sittong Gram Panchayat under Kurseong constituency where 8 persons died and 3 persons are missing. I urge both of them to immediately sanction ex-gratia for the families those killed and those affected. I would also request the Relief Minister to arrange for a speedy rehabilitation to those displaced per-

sons by this calamity. I request the State Government to seek adquate *assistance from the central relief fund for the land-slide affected persons. Thank you.*

**শ্রী পরেশনাথ দাস ঃ** মননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে গোটা মন্ত্রিসভার এবং বিশেষ করে পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবঙ্গের অফিসগুলিতে বাংলাভাষা ঠিকমতো লাগু করা গেল না, সেই কারণে সাধারণ মানুষদের খুব অসুবিধা হচ্ছে। আমাদের ব্লক এবং পঞ্চায়েত রাইটার্স বিল্ডিং থেকে যে নোটগুলি যায় তার বেশির ভাগই ইংরাজিতে যায়। স্বাভাবিক ভাবেই কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে একটা সমস্যার সম্মুখীন হচ্ছে। আমাদের ত্রিস্তর পঞ্চায়েতের নির্বাচিত সদস্যদের বেশির ভাগই অল্প লেখাপড়া জানেন। পঞ্চায়েত সদস্যদের কাছে যে সমস্ত চিঠি-পত্র যায় সেগুলি সবই ইংরাজিতে লেখা। তাই আমি মন্ত্রিসভার কাছে অনুরোধ করছি যাতে এই সমস্ত চিঠিপত্রগুলি বাংলা ভাষায় লিখে পাঠানো হয় এবং তাতে কাজের সুবিধা হবে।

**শ্রী দিলীপ দাস ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী রামজনম মাঝি ঃ** (হাউজে উপস্থিত নেই)

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত এক, দেড় মাস ধরে বাগদা বিধানসভা কেন্দ্রে ছিনতাই, রাহাজানি, ডাকাতি, হচ্ছে। এই যারা ছিনতাই, রাহাজানি, ডাকাতি করছে তারা অধিকাংশই বাগদার বাইরের লোক। তারা ছিনতাই, রাহাজানি, ডাকাতি, মহিলাদের উপর অত্যাচার করছে। এই গত এক সপ্তাহ আগে আমার বাড়ির পাশের স্কুলের ছাত্র সুজিত পোদ্দার সেও একজন দুস্কৃতি সে মারা গেছে। গতকাল আমরা যখন পার্টি অফিসের প্রতিষ্ঠা দিবস পালন করছি, ঠিক তখনই কিছু ছেলে দৌড়ে এসে খবর দিল যে ডাকাত ধরা পড়েছে। তার মধ্যে একজন মৃত এবং দু জন হসপিটালে গেছে। বাগদা হাটে তখন সমস্ত লোকজন ছিল তারা তাদের টেনে-হিঁচড়ে রাস্তায় নামিয়ে এনে মেরে দেয়। সেই জন্য আমি আবেদন করছি সেখানে যাতে বেশি বেশি করে পুলিশ দেওয়া হয় যাতে ওখানকার সাধারণ মানুষের মনকে সুস্থ্য করতে পারে। আমি এটা মাননীয় পুলিশমন্ত্রীর কাছে দাবি করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** (অংশ গ্রহণ করেননি।)

[12-20 — 12-30 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২১শে জুন নিছক খেলাকে

কেন্দ্র করে বজবজের চড়িয়াল বাজারে যে উৎকট সাম্প্রদায়িক উত্তেজনা ও দুই গোষ্ঠীর মধ্যে সংঘর্ষের ফলে পুলিশের গুলি চালনার জন্য তিনজনের মৃত্যু হল ও কয়েকজন আহত হল এবং লুঠ-পাট হল তা খুবই বেদনাদায়ক, উদ্বেগজনক এবং মর্মান্তিক ঘটনা। যদিও আমি মনেকরি, এই ঘটনা বিচ্ছিন্ন কোনও ঘটনা নয়। পশ্চিমবাংলার বামফ্রন্ট, বিশেষ করে সি.পি.এম. সংসদীয় সুবিধাবাদি রাজনীতির স্বার্থে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে বিভিন্ন সময়ে যে সাম্প্রদায়িক শক্তিগুলোর সাথে হাত মিলিয়েছে এবং এই রাজ্যে বি.জে.পি.-র মতো ভয়ঙ্কর বিপজ্জনক শক্তিকে সাম্প্রদায়িক সম্প্রীতি বিপন্ন করার জমি সৃষ্টি করে দিয়েছে এই ঘটনা তারই পরিণতি। আমরা এই ঘটনায় আহত এবং নিহতদের পরিবারবর্গকে উপযুক্ত ক্ষতিপূরণ এবং সমগ্র ঘটনায় দোষিদের ধরে সত্য উদঘাটনের জন্য বিচার - বিভাগীয় তদন্ত কমিশন গঠনের দাবি জানাচ্ছি। আর, এই ধরনের ঘটনা যাতে কোনওরকম ভাবে ছড়িয়ে পড়তে না পারে তার জন্য সমস্ত শুভ-বুদ্ধি সম্পন্ন মানুষকে এগিয়ে আসার এবং সরকারকে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী মুর্সোলিন মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ কয়েকমাস ধরে আমাদের বিরোধী রাজনৈতিক বন্ধুদের মদতপুষ্ট সমাজ বিরোধীরা বিভিন্ন জায়গায় সি.পি.আই.(এম)-র বিভিন্ন কর্মীকে যেভাবে আহত এবং নিহত করছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার।

স্যার, কুলতলিতে গত পঞ্চায়েত নির্বাচনে আমরা যে গ্রামপঞ্চায়েত দখল করেছিলাম সেই পঞ্চায়েত এবারেও সি.পি.এম. দখল করেছে। এবং তার জন্য সেই এলাকার যারা এস.ইউ.সি.আই.-র মদতপুষ্ট সমাজ বিরোধী, যারা সেখানে পরাজিত হয়েছে, তারা আমাদের পূর্ব সি.পি.এম. সদস্যদের গুন্ডা বাহিনী, মস্তান বাহিনী নিয়ে আক্রমণ করছে।

আমাদের কমরেডরা সেখানে নিহত হয়েছেন। তাদের মদতপুষ্ট বিভিন্ন সমাজ বিরোধী বজবজে গত ২০শে জুন খেলাকে কেন্দ্র করে চড়িয়াল বাজারে সাধারণ দোকানদারদের দোকান আক্রমণ করে দোকানের মাল লুট করার চেষ্টা করেছে। যে সমস্ত সমাজ বিরোধীরা এই কাজ করেছে তাদের গ্রেপ্তার করে দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়ার জন্য দাবি জানাচ্ছি। এই সব সমাজবিরোধীদের সঙ্গে বি.জে.পি., তৃণমূলের বিভিন্ন সমাজবিরোধীরা যুক্ত হয়ে সাম্প্রদায়িকতাকে শক্তিশালি করতে চাইছে। তাদের বিরুদ্ধেও দৃষ্টান্তমূলক শাস্তির দাবি জানাচ্ছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮০-৮১ সাল থেকে আমাদের রাজ্যের বেশকিছু গ্রামে যুবক-যুবতিরা স্বাস্থ্য কর্মি হিসেবে সি.ডব্লু.এইচ.জি., সি.এইচ.বি. এখন যার নাম হয়েছে।

*সি.এইচ.জি. নামে নিযুক্ত আছে। আজ পর্যন্ত তারা ৫০ টাকা ভাতাতেই রয়েছে। অবিলম্বে এদের কর্মী হিসেবে স্বীকৃতি দিয়ে তাদের উপযুক্ত বেতনের ব্যবস্থা করা হোক।*

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমার একটা পার্সোনাল এক্সপ্ল্যানেশন আছে। এখানে অভিযোগ করা হয়েছে যে, কুলতলিতে এস.ইউ.সি.আই.র কর্মিরা ওদের কর্মিদের উপর আক্রমণ করেছে — আমি বলছি এই অভিযোগ সত্যি নয়। ওদের সঙ্গে আমাদের দলের কোনও সম্পর্ক নেই। ওদেরই একজন সমাজবিরোধীর হাতে আমাদের দলের একজন নিহত হয়েছেন। (এখানে মাইক অফ হয়ে যায়।)

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার অনুমতি নিয়ে যে নোটিশ দিয়েছিলাম সেটা পাল্টাচ্ছি। গত ২১শে জুন বামফ্রন্ট সরকারা ২২ বছর অতিক্রম করে ২৩ বছরে পড়েছে। আপনারা জানেন গত ১৯৭৭ সালের ২১শে জুন এই রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। ২২ বছর ধরে এই সরকার রয়েছেন। এটা গোটা দেশের সামনে, গোটা পৃথিবীর সামনে বিরল ঘটনা। প্রথমে ৬টি, পরে ৮টি ও তারপর ১০টি দল নিয়ে বামফ্রন্ট সরকার যেভাবে সরকার পরিচালনা করছেন সেটা একটা বিরল দৃষ্টান্ত স্থাপন করেছে। এই রাজ্যে এই যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছেন তারজন্য বামফ্রন্টের অনেক কর্মীকে অশ্রু ঝরাতে হয়েছে। ২২ বছরে বামফ্রন্টের ১৮০০ কর্মী নিহত হয়েছেন। এস.ইউ.সি.আই.র আক্রমণে গত ২২শে জুন ১৯৯৮ সালে পঞ্চায়েত নির্বাচনের সময় তেহট্টর বারুইপাড়ায় আমাদের একজন কর্মী খুন হয়েছেন। আবার কুলতলিতে গত ২০শে জুন বামফ্রন্ট সরকারের একজন কর্মী খুন হয়েছেন। আমরা ২১শে জুন বামফ্রন্ট সরকারের ২২ বছর পূর্ণ হয়ে ২৩ বছরে পড়ায় একটা অ্যানাউন্সমেন্ট করছি। ১৯৫৯ সালের ৩১শে আগস্ট খাদ্য আন্দোলনে যারা শহীদ হয়েছিলেন তাদের ৪০ বছর পূর্তি হচ্ছে। এইজন্য এই রাজ্যে বিরাট কর্মসূচি গৃহীত হয়েছে। (এখানে মাইক অফ হয়ে যায়।)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র হুগলির উত্তরপাড়ায় যে সরকারি হাসপাতাল রয়েছে সেটা হচ্ছে স্টেট জেনারেল হাসপাতাল। সেই হাসপাতালে শুধু উত্তরপাড়া নয়, চন্ডিতলা, জাঙ্গিপাড়া ও বালি থেকেও বহু মানুষ চিকিৎসার জন্য আসেন। ঐ এলাকার মানুষের দীর্ঘদিনের দাবি হল ঐ হাসপাতালে যেন একটা ব্লাড-ব্যাঙ্ক চালু করা হয়। স্যার, বর্তমানে স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট-র তত্ত্বাবধানে বিভিন্ন জায়গায় হাসপাতালগুলির উন্নয়নের জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। আমাদের উত্তরপাড়া স্টেট জেনারেল হসপিটালের জন্য স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট খাতে কিছু উন্নয়ন পরিকল্পনা নেওয়া হয়েছে। কিন্তু সেখানে

ব্লাড ব্যাঙ্ক গড়ার কোনও প্রস্তাব বা পরিকল্পনা নেই। আমি খোঁজ নিয়ে জানতে পারলাম স্টেট জেনারেল হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক করার কোনও পরিকল্পনা স্টেট হেলথ্ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট-'এ নেই। স্যার, আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, এই যে নিয়মটা করা হয়েছে, এটা সংশোধন করা হোক এবং ঐ অঞ্চলের মানুষের দীর্ঘ দিনের দাবি অনুযায়ী ওখানে যতে ব্লাড ব্যাঙ্ক চলু হয় তারজন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আরামবাগ মহকুমা হাসপাতাল সহ ঐ মহকুমার ব্লক স্বাস্থ্যকেন্দ্রগুলোয় কুকুরের কামড়ের এ.আর.ভি. এবং সাপের কামড়ের এ.ভি.এস. ভ্যাক্সিন নেই। ফলে গোটা আরামবাগ মহকুমায় কুকুরে কামড়ানো এবং সাপে কামড়ানো রুগীদের মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। গত এক মাস ধরে মহকুমা হাসপাতাল-সহ ব্লক স্বাস্থ্য কেন্দ্রগুলোয় ঐ দু'রকম ভ্যাকসিন নেই। অবিলম্বে ওখানে ভ্যাকসিন সরবরাহ করা হোক, এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

## ZERO HOUR

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** (অনুপস্থিত)

**শ্রী সৌগত রায় ঃ** (অনুপস্থিত)

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের নদীয়া জেলার সীমান্ত বরাবর করিমপুর থানা এলাকার বিভিন্ন গ্রামের মানুষরা গ্রাম ছেড়ে যেতে বাধ্য হচ্ছে। সীমান্তের ওপার থেকে তাদের ওপর এক নতুন ধরনের আক্রমণ শুরু হয়েছে—প্রায় কারগিলের মতো। ঐ এলাকা সেকেন্ড কারগিলে পরিণত হয়েছে। তবে ওখানে কোনও সরকারের মদতপুষ্ট হানাদাররা ঢুকছে না, কিন্তু বি.ডি.আর এবং বি.এস.এফ.-এর মদতপুষ্ট সমাজবিরোধীরা লুটপাটের রাজত্ব সৃষ্টি করেছে। বাড়ি বাড়ি ঢুকে লুটপাট করছে; দিনেরবেলা লুটপাট হচ্ছে। অদ্ভুত ব্যাপার! বি.এস.এফ. তথা সীমান্ত রক্ষীদের সামনেই বর্ডার ক্রস করে এসে গ্রামের মানুষের বাড়ি-ঘর লুট করছে। সবচেয়ে অদ্ভুত ব্যাপার, দিনেরবেলা লুট হচ্ছে। রাত্রিবেলা চুরি, ডাকাতি, খুন ইত্যাদি হয়, কিন্তু ওখানে দিনেরবেলা গরু, বাছুর ইত্যাদি সব কিছু ছিনতাই করে নিয়ে যাচ্ছে।

এই অবস্থায় ওখানে মানুষ এলাকা ছেড়ে পালাচ্ছে। বিশেষ করে হোগলপুর গ্রাম পঞ্চায়েতের রঘুনাথপুর, ভিকমপুর, রুকুনপুর, আয়াডাঙা, রাজাপুর প্রভৃতি গ্রামগুলির মানুষরা গ্রাম ছেড়ে পালাতে বাধ্য হচ্ছে। এই অবস্থায় আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আমি দাবি করছি অবিলম্বে বি.এস.এফ.-এর উচ্চপদস্থ কর্মচারিদের সঙ্গে রাজ্য পুলিশ প্রশাসন-এর এবিষয়ে একটা আলাপ-আলোচনা হোক এবং তার ভিত্তিতে ওখানে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হোক, যাতে গ্রামের মানুষরা নিজেদের গ্রাম ছেড়ে চলে যেতে বাধ্য না হয়।

**শ্রী শান্তা ছেত্রি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কনস্টিটিউয়েন্সি কার্শিয়াং-এ একটা কলেজ আছে, কিন্তু সেই কলেজের বিভিন্ন স্ট্রিমের ১৭টা টিচারের পোস্ট দীর্ঘদিন ধরে খালি রয়েছে। ঐ কলেজের স্টুডেন্টস ইউনিয়নের পক্ষ থেকে এবং টিচার-ইন-চার্জের পক্ষ থেকে মন্ত্রীকে অনেকবার রিকোয়েস্ট করা হয়েছে, আমি এই হাউসে মন্ত্রী মহাশয়কে বার বার বলেছি; কিন্তু আজ পর্যন্ত ঐ শূন্যপদগুলি পূরণ করার কোনও ব্যবস্থা করা হয়নি। আজকে আবার মন্ত্রীর কাছে নিবেদন করছি, স্টুডেন্টদের ভবিষ্যতের কথা চিন্তা করে, তাদের পড়াশুনার সুবিধার জন্য, যে ক্লাশগুলি হচ্ছেনা, সেগুলি যাতে নিয়মিত হতে পারে তারজন্য ঐ ১৭টি পোস্ট শীঘ্র ফিলাপ করা হোক। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর কাছে এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** (নট কল্ড)

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** (নট কল্ড)

[12-40 — 1-40 p.m.](Including adjournment)

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুর্শিদাবাদ জেলার একটি রাস্তা লালগোলা ভগবানগোলা সীতেশনগর সাগরদিঘি এই রাস্তাটির কাজ আজ থেকে ২৯ বছর আগে থেকে শুরু হয়েছিল। কিন্তু এখনও পর্যন্ত রাস্তাটির কাজ শেষ করা গেল না। প্রতি বছরই কখনও ১ কিলোমিটার, কখনও বা ২ কিলোমিটার কাজ করা হচ্ছে। আবার কাজ শেষ করার আগেই রিপেয়ারের প্রয়োজন হয়ে পড়ছে। স্বাভাবিকভাবেই ঐ এলাকার মানুষ ঐ রাস্তাটির কাজ যাতে তাড়াতাড়ি শেষ করা হয় তারজন্য প্রচন্ড চাপ সৃষ্টি করছে। আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ করছি, অবিলম্বে বেশি বেশি টাকা বরাদ্দ করে ঐ রাস্তাটির কাজ দ্রুত শেষ করা হোক যাতে সাধারণ মানুষের যাতায়াতের

সুবিধা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** (নট কল্ড)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ১-৩০ মিনিটে।

(At this Stage the House was adjourned till - 1-30 p.m.)

[1-30 — 1-40 p.m.](after recess)

**DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS**

**Demand No.73**

**Mr. Deputy Speaker :** There are 20 cut motions on Demand No.73. The cut motions are in order. As the concerned members are not present, the cut motions cannot be moved.

**শ্রী প্রমথনাথ রায় ঃ** (অনুপস্থিত)

**শ্রী সুভাষ মন্ডল ঃ** মননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৯/২০০০ সালের ৭৩ নং দাবি বিষয়ক পশ্চিমবঙ্গ ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী প্রলয় তালুকদার মহাশয় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি আজকে বিধানসভায় পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। আজকে বিরোধী দলের সদস্যরা হাউসে উপস্থিত নেই। গত তিন বছর ধরে আমি বিধানসভায় দেখে আসছি ওরা অর্থাৎ বিরোধী দলের সদস্য মহাশয়রা প্রতিটি ক্ষেত্রেই বিরোধিতা করেন। আমি মনেকরি তারা বিরোধিতা করেও পশ্চিমবঙ্গের যে উন্নয়ন সেই উন্নয়নকে স্তব্ধ করতে পারেন নি, পারবেন না। আমি কিছু তথ্য, পরিসংখ্যান দিয়ে এবং বাস্তবতার মধ্যে দিয়ে দেখবো যে এর ভেতর ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতি নিহিত আছে। আপনারা সকলেই জানেন যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ২২ বছর অতিক্রম করে গতকাল ২৩ বছরে পদার্পন করেছে এবং মাথা উঁচু করে এই সরকার চলছে। আমরা দেখেছি, গত ২২ বছরে এ রাজ্যে বামফ্রন্ট সরকারের আমলে অন্যান্য বিষয়ের সাথে ক্ষুদ্র ও কুটির শিল্পের অভাবনীয় অগ্রগতি ঘটেছে। শুধুমাত্র শহরাঞ্চলেই নয়, আধা শহরাঞ্চলেই নয়, কৃষিপ্রধান গ্রামীণ এলাকা যেসব আছে সেইসব এলাকাতেও এই ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতি অব্যাহত আছে। বিশেষ করে কৃষিভিত্তিক যেসব জেলা যেমন বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম, মেদিনীপুর এই সমস্ত জেলাতে কৃষি আয় বৃদ্ধি পেয়েছে এবং কৃষি আয় বৃদ্ধি পাওয়ার ফলে এই সমস্ত এলাকার যুবক যুবতি যাদের এই ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যাপারে আগ্রহ আছে তারা সেইসব কাজে

নিয়োজিত হয়ে বেশ কিছু অর্থ উপার্জন করতে পারছে বলে আমরা মনে করি। স্যার, ক্ষুদ্র ও কুটির শিল্পের উন্নয়নের জন্য এই দপ্তর তার প্রশাসনিক নিয়ন্ত্রণের অধীনে তিনটি অধিকার কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকার, হস্ত তাঁত ও বস্ত্র শিল্পাধিকার এবং রেশম শিল্প অধিকার তথা বিভিন্ন নিগম ও এপেক্স সংগঠন সমূহের মাধ্যমে বিভিন্ন কর্মসূচি ও কর্মসংস্থানমুখি প্রকল্প রূপায়ণ করে আসছে। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণেও একথার উল্লেখ করেছেন। সারা রাজ্যে গত ২২ বছর ধরে বিভিন্ন কর্মসংস্থানমুখি প্রকল্প রূপায়িত হচ্ছে। স্যার, আপনি জানেন, এ রাজ্যের আর্থিক ভিত্তির অন্যতম স্তম্ভ হল ক্ষুদ্র ও কুটির শিল্প। এতে অনেক মানুষ নিয়োজিত আছেন। আমরা সবাই জানি যে আমাদের রাজ্যে কৃষিকার্যে সবচেয়ে বেশি মানুষের কর্মসংস্থানের সুযোগ রয়েছে। কৃষির পরে সবচেয়ে বেশি কর্মসংস্থানের সুযোগ এ রাজ্যে আছে এই ক্ষুদ্র ও কুটির শিল্পে। এই কুটির শিল্পের মধ্যে ইলেকট্রনিক্স থেকে রেশম শিল্প পর্যন্ত নিবন্ধীকরণ করা আছে। এছাড়া চর্ম শিল্প, তাঁত শিল্প, বয়ন শিল্প, হস্ত শিল্প এবং অতি ক্ষুদ্র শিল্প রয়েছে। সামগ্রিক ভাবে গত ২২ বছর পশ্চিমবাংলায় অনেক সমালোচনার মধ্যে দিয়েও এর অগ্রগতি অব্যাহত রয়েছে এবং সবচেয়ে বড় সাফল্য হচ্ছে, এই সেক্টর প্রায় এককভাবে ৩০ লক্ষ মানুষ নিয়োজিত রয়েছে। এই সেক্টরে নিয়োজিত হয়ে দৈনন্দিন তাদের যে সমস্ত রোজগার সেটা তারা করছে, এর মাধ্যমে তাদের ভরণ-পোষণ হচ্ছে, জীবন-জীবিকা নির্বাহ করছে। আমাদের পশ্চিমবাংলায় বিশেষ করে ৮০ দশকে ক্ষুদ্র শিল্পের উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে এবং সেই সময়ে ব্যাপকভাবে ক্ষুদ্র শিল্পে পশ্চিমবঙ্গের মানুষের আয় বেড়েছে এবং আয় বাড়ার সঙ্গে সঙ্গে ক্ষুদ্র শিল্পের প্রসারও ঘটেছে। কিন্তু আপনি জানেন যে, ৯০ দশকে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে উদার নীতি ঘোষিত হয় এবং তার ফলে বিভিন্ন মাল্টিন্যাশনাল কর্পোরেশনগুলি আমাদের রাজ্যে আসে এবং এই বৃহৎ পুঁজির সঙ্গে পাল্লা দিতে না পারার জন্য ৯০ দশকে কিছুটা নিম্নগতি লক্ষ্য করা যায়, বিশেষ করে বাণিজ্যিক যে সমস্ত ব্যাঙ্ক আছে, ঋণ দানের ক্ষেত্রে এই বাণিজ্যিক ব্যাঙ্কগুলি বিভিন্ন ধরনের অসহযোগিতা এবং অনিহার জন্য। ভারতবর্ষে ঋণ দানের জাতীয় গড় যেখানে ৫৫.৫ পারসেন্ট সেখানে এই রাজ্যকে দেওয়া হয় মাত্র ৪৬.১ শতাংশ। কর্ণাটক, মহারাষ্ট্রে এই বাণিজ্যিক ব্যাঙ্কগুলি তাদের ঋণ দান করছে কিন্তু আমরা দেখছি যে পশ্চিমবাংলার প্রতি এই বাণিজ্যিক ব্যাঙ্কগুলি অসহযোগিতা করছে এবং তার ফলে ৯০ দশকে ক্ষুদ্র শিল্প কিছুটা নিম্নগতি পরিলক্ষিত হয়। পি.এম.আর.ওয়াই প্রকল্পে ১৯৯৮-৯৯ সালের জানুয়ারি পর্যন্ত ১৮,১০৩টি প্রস্তাব বাছাই করে ব্যাঙ্কে পাঠানো হয়। লক্ষ্য মাত্রা ছিল ২৩ হাজার। কিন্তু মাত্র ১৮৭৮টি প্রস্তাব মঞ্জুর করা হয়েছে। বলা হচ্ছে যে ঋণ আদায় হচ্ছে না। মূল বিষয় হচ্ছে, ঋণদানে বাণিজ্যিক ব্যাঙ্কগুলির অসহযোগিতায় পশ্চিমবঙ্গে ঋণ আদায়ের যে মেশিনারি দুর্বল বলে সেই সমস্ত আদায়ের

ক্ষেত্রে বিশেষ করে অসুবিধা দেখা দিয়েছে। এতদসত্ত্বেও ১৯৯৭-৯৮ সালে ক্ষুদ্রশিল্পে নথিভুক্তের সংখ্যা ১৬,৩৫৯টি। ১৯৯৮-৯৯ সালের জানুয়ারি পর্যন্ত আরও ১০,৪০৯টি নথিভুক্ত হয়েছে। নতুন সংস্থা স্থাপনের ক্ষেত্রে বৃদ্ধির হার ৬.৭৯ পারসেন্ট। কর্মসংস্থান বৃদ্ধি ৬.৯১ পারসেন্ট। আমি মনেকরি পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে এই যে বৃদ্ধি, এটা একটা বড় সাফল্য। পরিসংখ্যার দিক থেকে দেখা যায় যে কৃষি নির্ভর জেলা বাঁকুড়া, পুরুলিয়া, মুর্শিদাবাদে নথিভুক্তের সংখ্যা বেড়েছে আয় বাড়ার কারণে। সুসংহত গ্রাম উন্নয়ন প্রকল্পে আই.আর.ডি.পি-তে ১৯৯৭-৯৮ সালে ৯১ হাজার ২৫৫টি অতি ক্ষুদ্র শিল্প স্থাপিত হয়েছিল। ১৯৯৮-৯৯ অর্থ বর্ষের নভেম্বর পর্যন্ত ৪৬ হাজার ৬৮৪টি। খাদি, ডোকরা, এই অর্থে বিনিয়োগ হয়, প্রচুর কর্মসংস্থান হয়। পশ্চিমবঙ্গ বিত্ত নিগম - ডব্লিউ.বি.এফ.সি, ক্ষুদ্র শিল্পে অর্থ সাহায্যের জন্য প্রধান সংস্থা। ১৯৯৭-৯৮ সালে এই বিত্ত নিগম ৫৫০টি ক্ষুদ্র শিল্পকে ৬৩.৭৮ কোটি টাকা সাহায্য করেছে। সুসংহত ঋণ দান প্রকল্পে ১৯৭টি সংস্থাকে ৫৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এই কয় বছরে যন্ত্রপাতি কেনার জন্য ৫৬টি সংস্থাকে ১৩.১৯ কোটি টাকা দেওয়া হয়েছে। শহর এবং আধা শহরে সেপু সুয়া ৪৬টি সংস্থাকে সাহায্য দেয়। নতুন শিল্পোদ্যোগিদের জন্য প্রশিক্ষণ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এছাড়া বায়ো গ্যাস প্ল্যান্ট করাা হচ্ছে। যেখানে বিদ্যুৎ সরবরাহ নেই গ্রামীণ জনগণের জন্য এই প্ল্যান্ট করা হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে লক্ষ্য মাত্রা ১০,০০০ জায়গায় ১১ হাজার ৩৩৬টি করা হয়েছে।

[1-40 — 1-50 p.m.]

এর থেকে দরিদ্র যে সমস্ত শিল্পোদ্যোগী আছে সংস্থা আছে, তারা যে ঋণ দেয় সেই ঋণ পাচ্ছে। এছাড়া ক্ষুদ্র শিল্প নিগম কাঁচা মাল সরবরাহ করে এবং উৎপাদিত মাল বিক্রি করতে সহায়তা করে। প্রতি বছর মেলা অনুষ্ঠিত হয়। উদ্যোগীদের বিদেশি মেলায় অংশ গ্রহণ করার ব্যবস্থা আছে। ১৯৯৯ সালে হস্ত শিল্প মেলা অনুষ্ঠিত হয়েছে। বিক্রির পরিমাণ ২ কোটি ৯০ লক্ষ টাকা। গত বছর এই পরিমাণ ছিল ১ কোটি ৬৬ লক্ষ টাকা। অর্থাৎ গত বছরের তুলনায় এই বছর হস্ত শিল্পে বিক্রির পরিমাণ অনেক বেড়েছে। লাক্ষার উৎপাদন পশ্চিমবাংলায় বেড়েছে। সারা ভারতবর্ষে যে লাক্ষা উৎপাদন হয় তার ১২ পারসেন্ট আমাদের এখানে হয়। পুরুলিয়া বাঁকুড়া মেদিনীপুর মুর্শিদাবাদ এবং মালদার ৭৮ হাজার পরিবার এই শিল্প থেকে জীবন-ধারণ করে। নারকেল ছোবড়ার প্রচুর কাঁচা মাল পাওয়া যায়। এই শিল্পকে আরও উৎসাহ দানের জন্য পশ্চিমবঙ্গ সরকারের ক্ষুদ্র শিল্প দপ্তর ৩০ জন মহিলাকে ট্রেনিং দিয়েছে এবং তাতের আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। গ্রামাঞ্চলে আমরা দেখেছি হস্ত শিল্পীদের উৎসাহ দেবার জন্য শোলার কাজ পুঁতুল তৈরির কাজ রুপার কাজ মাদুর বাঁশ বেতের কাজ এবং নানা কাজের দক্ষতা

বাড়ানোর জন্য আলোচনা চক্র, প্রশিক্ষণ কর্মশালার আয়োজন করা হয়েছে। এই হস্ত শিল্পীদের উৎসাহ দানের জন্য জেলা পর্যায়ে এবং রাজ্য পর্যায়ে প্রতিযোগিতার আয়োজন করা হয়। তা ছাড়া দুস্ত শিল্পীদের উৎপাদিত সামগ্রী বিক্রির জন্য রাজ্য সরকার বছরে ৯০ দিন বিক্রয় মূল্যের উপর ২০ পারসেন্ট ছাড় দেন। এর ফলে ১৯৯৭-৯৮ সালের রাজ্য সরকারকে ৮১ লক্ষ ৫৪ হাজার টাকা দিতে হয়েছে। আমাদের রাজ্যে তাঁত শিল্প একটা গুরুত্বপূর্ণ গ্রামীণ শিল্প হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে। আপনারা সবাই জানেন যে গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে এই তাঁত শিল্পের গুরুত্ব অপরিসীম। বর্তমানে এই রাজ্যে ৩ লক্ষ ৫১ হাজার তাঁত শিল্প চালু আছে। যার মাধ্যমে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে ৬ লক্ষ ৬৬ হাজার ৫১৪ জন তাঁতির কর্মসংস্থান হয়েছে। বিশাল পরিমাণ মানুষ এই তাঁত শিল্পের মধ্যে নিয়োজিত এবং কর্মসংস্থান হয়েছে। আমাদের এই রাজ্য সরকারের মুখ্য নীতি হচ্ছে তাঁত শিল্পে নিযুক্ত দরিদ্র তাঁতিদের বেশি বেশি করে সমবায়ের আওতায় নিয়ে আসা এবং তাদের আর্থিক সাহায্য দেওয়া। তথ্য থেকে তা বোঝা যায়। সমবায়ের ক্ষেত্রে তাঁতের সংখ্যা হল ১ লক্ষ ৫১ হাজার ১৩৯ জন, এটা ১৯৯৬-৯৭ সালের পরিসংখ্যান। ১৯৯৭-৯৮ সালে সেটা বেড়ে দাঁড়ায় ১ লক্ষ ৮২ হাজার ১৬৫ জনে। ১৯৯৯ সালের নভেম্বর মাস পর্যন্ত আরও ১০১ জনকে আনার পরিকল্পনা আছে। তাঁত সমবায় সমিতির সংখ্যা ১৯৯৬-৯৭ সালে ছিল ১৯২৯টি, ১৯৯৭-৯৮ সালে সেটা বেড়ে দাঁড়ায় ২১৭১টিতে। এই তাঁত সমবায়ের মধ্যে তাঁতিদের নিয়ে আসার ফলে প্রচুর টাকা উৎপাদন বেড়েছে এবং তাঁত বস্ত্রের উৎপাদন বেড়েছে। ১৯৯৬-৯৭ সালে যেখানে তাঁত বস্ত্রের উৎপাদন ছিল ৪৩৮.৭৩ মিলিয়ন মিটার সেখানে ১৯৯৮-৯৯ সালে উৎপাদন হয়েছে ৪৪১.১৭ মিলিয়ন মিটার। এর সাথে সাথে এই বছর চালু হচ্ছে তাঁত শিল্প শ্রমিকদের দক্ষতা বাড়ানোর জন্য একটি প্রশিক্ষণ কেন্দ্র। বর্ধমান জেলার অধীনে একটা টেক্সটাইল অ্যান্ড হ্যান্ডলুম টেকনিক্যাল ট্রেনিং ইন্সটিটিউট স্থাপনের উদ্যোগ গ্রহণ করা হয়েছে। ৩ একর জমির উপর এই কেন্দ্র স্থাপিত হচ্ছে। ইতিমধ্যে একটা জায়গা ভাড়া করে ট্রেনিং-এর কাজ চলবে। এই খাতে ব্যায় হচ্ছে ৩ কোটি ১৫ লক্ষ টাকা। এই সংস্থার কাজ হচ্ছে আধুনিক উপায়ে তাঁত ও বস্ত্র বুনন শিল্পে প্রশিক্ষণ দেওয়া যাতে তারা এই শিল্পে নিযুক্ত হতে পারে। এছাড়া এই দপ্তরের পক্ষ থেকে দুস্থ তাঁতিদের সাহায্য কর্মসূচি গ্রহণ করা হয়েছে। ১৯৯৭ সালে দুঃস্থ তাঁতিদের সাহায্যের জন্য ৬৬৬টি গৃহ তথা কাজ করার সেড নির্মাণ করা হয়েছে। ঐ সালেই ৭,০৩২ জনকে পেনশন দেওয়া হয়েছে। তাঁতশিল্পে যারা অক্ষম হয়ে যাচ্ছে, যারা কাজ করতে পারছে না, তাদের সাহায্য দেওয়া হয়েছে। ১৭,৪৫০ জন তাঁতশিল্পীকে প্রভিডেন্ট ফান্ডের আওতায় আনা হয়েছে। এরই সাথে সাথে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তর ৪০ জন বৃদ্ধ শ্রমিক যারা বৃদ্ধ এবং অক্ষম হয়ে গেছেন তাঁদের বার্ধক্য ভাতা দিয়েছে। পশ্চিমবঙ্গের অর্থনীতিতে বিড়ি শিল্পের একটা

বিশেষ ভূমিকা আছে। পশ্চিমবাংলায় ব্যাপক বিড়ি উৎপন্ন হয়। মুর্শিদাবাদ এবং মালদহ জেলায় বেশি পরিমাণে - সারা রাজ্যে যত বিড়ি উৎপন্ন হয় তার ৯০ ভাগ ঐ দুটি জেলা থেকে বাইরে চালান যায়। বিড়িশিল্পে যে ইউনিয়ন আছে, সেই ইউনিয়নভুক্ত শ্রমিকের সংখ্যা ৬ লক্ষ। এদের পরিবারকে যদি ধরা যায়, তাহলে দেখা যাবে যে ৫০ লক্ষের মতো শ্রমিক এই শিল্পের সঙ্গে যুক্ত আছে। আগে বিড়ি শ্রমিকদের যেভাবে শোষণ করা হোত, এই ইউনিয়ন গঠিত হবার ফলে, এখন শ্রমিকরা ঐ শোষণ থেকে অব্যাহতি পাচ্ছে। তারা এখন সম্মানজনক মজুরি পাচ্ছে। এরা প্রভিডেন্ট ফান্ডের সুযোগ পাচ্ছে। পশ্চিমবঙ্গে ক্ষুদ্র ও কুটির শিল্পের যে অভাবনীয় অগ্রগতি ঘটেছে তার সাফল্য ক্রমশ বৃদ্ধি পাবে এবং ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ও কুটির শিল্প একটা বিশেষ জায়গায় পৌঁছবে বলে আশা রাখি। এই কথা বলে আমি আমার যে বক্তব্য তা শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** (অনুপস্থিত ছিলেন)।

[1-50 — 200 p.m.]

**শ্রী কমলাক্ষি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী প্রলয় তালুকদার মহাশয় ১৯৯৯-২০০০ সালের জন্য ৭৩ নম্বর যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন, সেই দাবিকে সমর্থন করে আমি কয়েকটি যুক্তির অবতারণার মাধ্যমে আমার বক্তব্য রাখছি। আমার প্রথম কথা হচ্ছে ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় হাতে গোনা কয়েকটি ক্ষুদ্র ও কুটির শিল্প ছিল, যার সাহায্যে কিছু মানুষ জীবন যাপন করত। আজকে ১৯৯৯-২০০০ সালে সেটা আস্তে আস্তে বেয়ে প্রায় ৩ লক্ষ কুটিরশিল্প এখানে তৈরি হয়েছে। শুধু তাই নয় সংখ্যার দিক থেকে যেমন এটা বৃদ্ধি পেয়েছে, তেমনি উৎপন্ন সামগ্রির মানেরও উন্নতি ঘটেছে যা আপনারা সকলেই অনুভব করতে পারেন। পশ্চিমবঙ্গে মুর্শিদাবাদ এবং মালদহ এই দুটি জেলায় বিশেষভাবে যে কুটিরশিল্প ছিল, বামফ্রন্ট সরকার আসার পর থেকে সরকরের সহযোগিতায় তাকে আরও উন্নত করে বহু মানুষকে কাজ দেওয়া হয়েছে। ঐসব জেলাতে যে ইন্ডাস্ট্রি তৈরি হয়েছে সেখানে ঐসব এলাকার মানুষ বিশেষ ভাবে উপকৃত হয়েছে। শুধু তাই নয়, এই শিল্পকে বাঁচাতে গেলে, ওখানে রেশম শিল্পের ওপরে বিশেষ ভাবে জোর দিতে হবে, বিশেষ করে উৎসাহ দানের ব্যবস্থা করতে হবে। ওখানে যে কাপড় তৈরি হয় তারজন্য চাষীরা বাজারে যে দাম পায় তা নগণ্য। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে এই উৎপাদন সামগ্রি উপযুক্ত মূল্য পায় তা যেন তিনি দেখেন, তাতে শিল্পীরা যেমনভাবে উপকৃত হবেন সঙ্গে সঙ্গে তাদের পরিবারবর্গও উপকৃত হবেন। বীরভূম এবং বাঁকুড়া জেলায় শিশল শনের ব্যাপক চাষ হয়। ঐ গাছের আঁশ খুব মূল্যবান। ঐ

শিল্প ওখানে তৈরি করতে গেলে, কি ভাবে শিশল গাছের আঁশ তুলতে হয় তারজন্য ট্রেনিং দেওয়া দরকার। আঁশ তোলার ব্যাপারে জ্ঞান না থাকার ফলে ওখানে চাষীরা মার খাচ্ছে অথচ এর বাজার আছে এবং বিদেশেও ভাল চাহিদা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি এটা করতে পারেন তাহলে ঐ দুটি জেলার মানুষ উপকৃত হবেন। মন্ত্রী মহাশয় নিজে এটা জানেন যে পুরুলিয়া জেলায় লাক্ষার ব্যাপক চাষ হয়। সারা পশ্চিমবাংলায় যত লাক্ষার চাষ হয় তার ৯০ ভাগ চাষ হয় ওখানে।

কিছু কিছু অফিসার এবং কিছু ব্যবসায়ী আছেন যারা এই লাক্ষা চাষ যাতে ঠিকমতো হয় এবং তার বিক্রির বাজার হয় সেই ব্যাপারে উৎসাহ দেখাচ্ছে না। লাক্ষা উৎপাদন করতে যে কস্ট পড়ে সেটাই কৃষকরা সংগ্রহ করতে পারছে না। লাক্ষার উৎপাদিত জিনিস সরাসরি কলকাতাতে চলে আসে। কলকাতা আসার মাঝখানে যদি কোনও বাজার থাকত তাহলে তার থেকে কৃষকরা রোজগার করতে পারত। কলকাতা আসার মাঝখানে লাক্ষা উৎপাদনের জায়গায় দু-একজন কেনেন বটে কিন্তু বেশিরভাগটাই কলকাতাতে চলে আসে। সুতরাং লাক্ষা উৎপাদন করে ওখানকার কৃষকরা যাতে লাভ করতে পারে তার ব্যবস্থা করবেন। আরেকটা কথা হচ্ছে যে, পুরুলিয়া জেলাতে প্রচুর চুনা পাথর আছে, সেই পাথরগুলো পশ্চিমবাংলার সিমেন্ট কারখানাা এবং রং তৈরির কারখানায় ব্যবহার করা যায়। জেলার মধ্যে তো অনেক পাথর আছে, সেই পাথরগুলোকে কাজে লাগিয়ে ইন্ডাস্ট্রি করে ওখানকার মানুষদের উপকার করা যেতে পারে। পশ্চিমবঙ্গে আগে পাট তেমন উৎপাদন হত না, ভারত ভঙ্গের আগে পূর্ববাংলাতেই বৈশি পাট উৎপাদিত হত। কিন্তু বর্তমানে পশ্চিমবঙ্গেও যথেষ্ট পাট উৎপাদন হয়। গঙ্গার তিরে বহু শিপ গড়ে উঠেছে সেইরকম এই পাট শিল্পকে কাজে লাগিয়ে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প গড়ে তুললে পাট চাষীরা উপকৃত হবে। এই পাটজাত দ্রব্য যদি ক্ষুদ্র শিল্পের মাধ্যমে ব্যবহার করা হয় তাহলে পাট চাষীরা উপকৃত হবে। সুতরাং পাটকে ব্যবহার করে বৃহৎ শিল্প আপনারা গড়ে তুলতে হবে এবং সেইদিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। তারপরে নারকেল ছোবড়া দিয়ে পাপশ এবং গালিচা তৈরি হয়, সেইরকম পাটের থেকেও যাতে অনেক কিছু তৈরি হয় সেইদিকে নজর দেবেন। পাটের কাপড় তৈরি হয়, সুতরাং পাটের থেকে সুতো কেটে যাতে বিভিন্ন জিনিস তৈরি হয় সেই দিকে লক্ষ্য রাখতে হবে। তারপরে বাঁকুড়া এবং বীরভূমে প্রচুর খনিজ পদার্থ আছে, সুতরাং ওই খনিজ পদার্থকে কাজে লাগিয়ে যাতে প্রচুর ইন্ডাস্ট্রি গড়া যায় সেইদিকে দৃষ্টি দেবেন। তারপরে বহু ক্ষুদ্র শিল্পে পারদর্শী শিল্পী আছে, যারা এক সময়ে ছোটবেলায় ৫-৭ বছরে বাবা মাকে সাহায্য করেছে তাদের পেশাগত কাজে এবং বয়স্ক সময়ে তারা নিজেও সেই কাজ করে টাকা রোজগার করেছেন, কিন্তু আজকে বয় বৃদ্ধ হয়ে যাওয়াতে, কাজের ক্ষমতা নেই এবং ছেলেরাও দেখে না, তাদেরকে আপনি বার্ধক্য ভাতা দিচ্ছেন ঠিকই তা খুবই সামান্য।

এর পরিমাণ বাড়ানো দরকার। ক্ষুদ্র এবং কুটির শিল্প তৈরি করতে যে পরিমাণ কাঁচা মালের দরকার সেটা যাতে নির্দিষ্ট পরিমাণে পায় সেইদিকে নজর রাখতে হবে। কাঁচামালের সরবরাহ যাতে ঠিক থাকে এবং ওইসব গরিব লোকেদের উৎপাদিত জিনিস যাতে বাজারে দাম পায় সেইদিকেও আপনার দপ্তরকে নজর দিতে হবে। তারা যাতে সরকারের মাধ্যমে বাজারে বিক্রি করতে পারে তাদের উৎপাদিত দ্রব্য সেইদিকে নজর দিতে হবে। এই ক্ষুদ্র শিল্প গড়ে তোলার ব্যাপারে আপনারা যে ট্রেনিং দেন এবং ট্রেনিং প্রাপ্ত হয়ে তারা যাতে সরকারি ঋণ নিয়ে শিল্প গড়ে তুলতে পারে। তারা শিক্ষাপ্রাপ্ত হয়ে যে জিনিস তৈরি করবে সেটা যাতে তারা বাজার দাম পায় সেইদিকে নজর দিতে হবে। তাহলে পরে ওই কৃষকরা যারা ঋণ নিল তাদের ঋণ ঠিক সময় সরকারকে শোধ করতে পারবে এবং তাদের পথে আরও ৫ জন লোককে আসতে বলব। এরফলে আরও ৫ জন লোক শিক্ষাপ্রাপ্ত হয়ে সরকারি ঋণে ক্ষুদ্র শিল্প গড়ে কিছু রোজগার করতে পারবে। এরসঙ্গে সঙ্গে ওদের উৎপাদিত দ্রব্য যাতে বাজার দর পায় সেইদিকে দপ্তরকে বিশেষ নজর দিতে হবে। তাহলে পরে এই ক্ষুদ্র শিল্পেরবিকাশ আরও বেশি করে হবে। সর্বশেষে আমি আবার বলছি যে, বার্ধক্য ভাতা যাতে আরও বৃদ্ধি পায় সেইদিকে বিশেষ নজর দেবেন এইকথা বলে মন্ত্রীর এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, In respect of Hon'ble Minister-in-Charge of Cottage and Small Industries' budget speech regarding Demand No.73 for 1999-2000 I would like to raise a few points.

Sir, budget allocation has been made under various heads for the development of cottage and small industries for the districts all over the State. However, DGHC areas have not been provided for as fairly. In the year 1998-99 DGHC have been sanctioned only Rs.20 lacs for the different departmental activities and programmes including those of cottage and small industries.

How can one expect the DGHC to function properly on this meagre sum when the DGHC requirement for cottage and SSI sector alone is not less than Rs.1 crore. Steps are being taken to facilitate export of goods produced by the cottage and SSI sector: escort services for this are being provided by DIC: officials of the rank of Joint Director with

zonal authority level are being placed at several places including Siliguri. But nothing has been done to provide for either a separate office building or vehicle for the DIC at Darjeeling. The Darjeeling DIC is housed in a ramshackle building that threatens to crumble any moment. On top of this, the post of manager in the Handloom Department there is lying vacant since long. Is not the up keep and maintenance of the DIC establishments under Cottage and SSI sector the responsibility of the Cottage and SSI department? The Hon'ble Minister speaks of development and growth of SSI sector. In this budget speech, he has outlined the steps his department is taking to achieve this purpose. But perhaps it is all very selective, and meant only to benefit the plains areas where large chunks of CPM votes exist or are being sought to be created. Areas which steadfastly refuse to turn Red have been pointedly ignored and bypassed. For instance, is it more coincidence or design that no Government subsidy has been given on any cottage or SSI project in the Hills for the last four years? Is is coincidence or deliberate apathy that has led to the banks becoming exceedingly slow and reluctant to release loans to prospective entrepreneurs in the Hills? All these factors have to be considered if the growth of cottage and SSI sector in the Hills is desired. Speaking of sericulture development, the Hon'ble Minister should be praised for trying to improve, modernise and break new ground all over the state. But, perhaps his department ought not to ignore the sericulture centre at Kalimpong which produces export quality silk. The sericulture centre at Kurseong, meanwhile, has ceased to function altogether. The sericulture centres at both places require to be modernised and to quote the Hon'ble Minister, require "technological upgradation". Perhaps both purposes would be better achieved if the sericulture department in the Hills were handed over to DGHC, lock stock and barrel. This step would also solve the problem of all those casual daily labourers in the sericulture department there, who are waiting for absorption and regularisation. It would also help immensely if the Government were to set up a separate monitoring

committee for cottage and small industries in the DGHC area. In my humble opinion, the sooner all this is done, the better it will be for the survival and growht of cottage and SSI sector in the Hills. Thank you.

[2-00 — 2-10 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী প্রলয় তালুকদার মহাশয়ের আনীত ৭৩ নম্বর দাবির বিষয়ে যে বাজেট পেশ করেছেন। সেই দাবির বাজেটকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। আজকে ক্ষুদ্র ও কুটির শিল্পের যে বাজেট, এখানে তিনি তাঁর বাজেট বইতে বক্তব্য পেশ করতে গিয়ে বলেছেন, তাঁর বক্তব্যর সঙ্গে আমি সহমত এবং তিনি যথার্থই বলেছেন উদার ও আন্তর্জাতিকরণের বর্তমান যুগে প্রতিযোগিতামূলক বাজার শক্তিগুলিই এই সেক্টরে প্রধান নির্ণায়ক হয়ে পড়ছে। প্রতিযোগিতার ক্ষেত্রে তীক্ষ্নতা বজায় রাখতে হলে ক্ষুদ্র শিল্প সেক্টরে প্রযুক্তি উন্নয়ন অত্যাবশ্যক।

এটা অত্যন্ত খাঁটি কথা, আমি আশা করব সেই প্রযুক্তি উন্নয়নের ক্ষেত্রে আমাদের শিল্পীদের এবং এই বিষয়ে যুক্ত কর্মচারিদের টেকনিক্যাল শিক্ষার ব্যবস্থা করবেন। এখানে আমি কিছু সমস্যার কথা আপনর কাছে তুলে ধরব। আমার মনে হয় আজকে পরিবেশ দূষণের আওতার মধ্যে পড়ে কুটির শিল্প এবং হস্তশিল্পর কিছু কিছু সেক্টরে, কিছু কিছু ক্ষেত্রে অত্যন্ত অসুবিধা দেখা যাচ্ছে। এর একটা উদাহরণ আমি দিচ্ছি স্বর্ণশিল্পী এবং স্বর্ণশিল্পর অবস্থা আজকে খুবই অসহনীয় হয়ে দাঁড়িয়েছে ঐ কাজে তারা যে অ্যাসিড ব্যবহার করে তা নিয়ে দূষণ বিভাগ তাদের উপরে যে ফরমান জারি করেছে, সেই ব্যাপারে স্থানিয় থানা পুলিশ তাদের উপরে অত্যাচার করে। দু-নম্বর সমস্যা হল, ক্ষুদ্র কুটিরশিল্পগুলো যেখানে মাল সাপ্লাই দেয়, তাদের পেমেন্ট পেতে অনেক দেরি হয়ে যাচ্ছে। এখানে মধ্যবর্তী যারা থাকছে তদের ব্যবসা-বাণিজ্য ফুলে ফেঁপে রয়েছে। ফলে ঐ ক্ষুদ্র কুটিরশিল্পগুলো টাকা না পাওয়ার ফলে ব্যাঙ্কের টাকা শোধ দিতে পারেনা। ফলে ব্যাঙ্কও আর তাদের টাকা দিতে চাইছে না। এইরকম একটা সার্কেলের মধ্যে পড়ে আজকে ক্ষুদ্র কুটির শিল্পগুলো মারা যাচ্ছে। আপনি ১৬ নম্বর অনুচ্ছেদে যথার্থভাবেই বলেছেন ব্যাঙ্কের অবস্থাটা কি। বেকার যুবকদের স্বনিযুক্তিতে যথোপযুক্ত সুযোগ প্রদানের লক্ষ্যে এই দপ্তর প্রধানমন্ত্রীর রোজগার যোজনা প্রকল্পের অধীনে কর্মসংস্থান সৃষ্টির উপর অত্যন্ত গুরুত্ব দিয়ে আসছে। আপনি চেষ্টা করা সত্ত্বেও তারপরে বলেছেন, এই প্রকল্পের অধীনে ১৯৯৮ সালের এপ্রিল মাস থেকে ১৯৯৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত ১৮,১০৩টি প্রস্তব বাছাই করে ব্যাঙ্কগুলিতে মঞ্জুরির জন্য সুপারিশ করা হয়েছে, যেখানে লক্ষ্যমাত্রা ছিল ২৩,০০০ জানুয়ারি মাস পর্যন্ত মাত্র ১৮৭৮টি প্রস্তাব অনুমোদিত হয়েছে।

পি.এম.আর.ওয়াই প্রকল্পে গড় বিনিয়োগ প্রায় ৬০,০০০ টাকা এবং সংস্থা প্রতি গড় কর্মসংস্থান ২.৫ জন। সুতরাং কর্মসংস্থানের দিক দিয়ে আপনি বলেছেন আমাদের কৃষি শিল্পের পরেই এই ক্ষুদ্র কুটির শিল্পই হচ্ছে কর্মসংস্থানের মূল জায়গা। আবার আপনি বলেছেন ব্যাঙ্কগুলি তাদের নিজেদের উপলব্ধি মতো অত্যাধিক ঝুঁকি নিয়ে ঋণ দিতে অনিচ্ছুক থাকা ছাড়াও, অন্যতম কারণ হিসাবে রয়েছে পি.এম.আর.ওয়াই প্রকল্পে কম ঋণ পরিশোধ। এদিকে বিলের টাকা পেতে দেরি হচ্ছে বলেই তারা ব্যাঙ্কের টাকা দিতে প্যারছে না। এই যে একটা ভিসাভিস সার্কেল, আজকে বিল পেমেন্ট দেরি হওয়ার জন্যই আজকে এই সমস্যা দেখা দিয়েছে। এই ব্যাপারে আপনি যদি আইনের পথ নিতে পারেন তাহলেই এই শিল্পগুলো বাঁচবে।

ক্ষুদ্র-কুটির শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিক যারা আছে, তারা অসংগঠিত শ্রমিক, তারা সরকারি আইন অনুযায়ী নূন্যতম মজুরি পায় কিনা সন্দেহ থাকে। আমার মনে হয়, লেবার ডিপার্টমেন্ট যাই করুক না কেন, আপনার ডিপার্টমেন্টের মাধ্যমে কিছু ব্যবস্থা তাদের জন্য করা যায় কিনা দেখবেন। এই শ্রমিকরা অত্যন্ত অসহায় এবং ন্যূনতম মজুরি পায় কিনা দেখা দরকার। আগেও বলেছি, ক্ষুদ্র শিল্পের মালিকরা অনেক ক্ষেত্রে আর্থিক কারণে মজুরি ঠিকভাবে দিতে প্যারে না। মূল সমস্যা ক্যাপিট্যাল, পুঁজি এবং তাদের বিক্রিত পণ্যের মূল্য যথা সময়ে পাওয়া, এটা নিশ্চিত করা গেলে ভালো ফল পাওয়া যেতে পারে। বড় বড় ইন্ডাস্ট্রিতে অটোমেশনের ফলে বেকার সৃষ্টি হচ্ছে। সেখানে কুটির শিল্পের মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ হতে পারত। আজকে এই শিল্পও নষ্ট হয়ে যাচ্ছে, কেননা আর্থিক লেনদেনের ব্যাপারে কোনও বাধ্যবাধকতা সৃষ্টি করা যাচ্ছে না। তৃতীয় প্যারাতে বলেছেন, গ্রামীণ শিল্পীদের বার্ধক্য ভাতা দেওয়ার কথা। সেটা নিশ্চয় সমর্থনযোগ্য। বামফ্রন্ট সরকার এই ব্যবস্থা করেছে। কিন্তু এর পরিমাণটা খুবই কম। কিন্তু এই শিল্পীদের যোগ্যতা কি হবে, গ্রামীণ শিল্পী বলতে কাদের বোঝাবে, এটা স্পষ্ট করে বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি। ২১ নম্বরে বলেছেন, ৯৭-৯৮ সালে ৮৯৪ জন শিল্পীকে বার্ধক্য ভাতা দেওয়া হয়েছিল, ৯৮-৯৯ সালে দেওয়া হয়েছে ৯৭০ জনকে। সুতরাং, এটা প্রয়োজনের তুলনায় খুবই নগণ্য। আমার মনে হয়, এই বিষয়টির প্রতি আপনাদের আরও বেশি নজর দেওয়া দরকার। এই বিষয়ে বামফ্রন্ট সরকারের আরও কিছু উদ্যোগ, আছে, কর্মসূচি আছে, কিন্তু এই ডিপার্টমেন্টের মাধ্যমে যাতে আরও বেশি করে সেইসব শিল্পীরা এই সুবিধা পেতে পারে, যারা বার্ধক্যে পরিবার থেকে বিচ্ছিন্ন হয়ে অতি কষ্টে বেঁচে আছে, তাদের সুস্থভাবে বেঁচে থাকার জন্য আরও বেশি উদ্যোগ নিতে হবে। এই কয়েকটি কথা বলে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরিটি বাগ্দী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের আনীত ৪১নং দাবির যে ব্যয় বরাদ্দ তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে, বিশেষ করে তফসিলি জাতি এবং উপজাতির ছাত্র-ছাত্রীরা আগের তুলনায় অনেক বেশি সুযোগ-সুবিধা পাচ্ছে, তাদের বইকেনার ব্যবস্থা হয়েছে, হোস্টেলে থাকার ব্যবস্থা হয়েছে এইজন্য এই সরকারকে ধন্যবাদ জানাই। সাথে সাথে আমি বলতে চাই, আমাদের সাবজেক্ট কমিটি কয়েকটি আশ্রম হোস্টেল দেখতে গিয়েছিল। সেখানে আমরা দেখলাম দেখভাল করার বা পরিচালনের ক্ষেত্রে গাফিলতি আছে। বিভিন্ন ক্ষেত্রে বরাদ্দ থাকলেও তা ঠিকমতো ব্যবহৃত হচ্ছে না। সেগুলি তদারকি করার মতো ব্যবস্থা করা হয়নি। আমরা আশ্রম হোস্টেলগুলি পরিদর্শন কয়তে গিয়ে দেখেছি যে, ছাত্ররা মাটিতে শুয়ে রয়েছে। এই ব্যাপারে দৃষ্টি দেওয়া উচিত। হোস্টেলগুলির ছাদ ফুটো হয়ে গেছে। সেগুলি যাতে সারানো হয় সেদিকে দৃষ্টি দিতে হবে। এই সমস্ত কথা বলে এই বাজেটের সমর্থন করে বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** নট কল্ড।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যদের অনুপস্থিতিতেই এই আলোচনা হল। আমি কাটমোশনগুলির সবকটি বিরোধিতা করছি এবং কাটমোশনগুলি দেখলেই বুঝবেন যে, এই বাজেটকে ওরা কি চোখে দেখছেন। এখানে কতগুলি কথা ট্রেজারি বেঞ্চ থেকে উঠেছে। আমি এটা বলতে চাই যে, ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর হচ্ছে একটা বহুমুখি দপ্তর। এখানে হ্যান্ডিক্রাফটস আছে, কটেজ ইন্ডাস্ট্রি আছে, স্মল স্কেল ইন্ডাস্ট্রি আছে, হোটেল আছে, রেশম আছে, তাঁত আছে, যেহেতু এটা বহুমুখি দপ্তর, সেহেতু এই দপ্তরের সমস্যাও অনেক এবং আমাদের তিনটি ডিমান্ড ডাইরেক্টরেট আছে, তাছাড়া খাদি বোর্ড আছে, অনেকগুলি কর্পোরেশন আছে, স্পিনিং মিল আছে। আমি আমার বক্তব্যের মধ্যে সমস্ত সমস্যা রাখিনি। কারণ গত ২২ বছর ধরে আমাদের দপ্তরের পক্ষ থেকে যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে, তাতে বিভিন্ন সময়ে বিভিন্ন দিকের সমস্যার কথা উল্লেখ করা হয়েছে। এখানে একটা প্রশ্ন এসেছে রেশম শিল্পের কাপড়ের মান উন্নয়ন করতে হবে। কমলাক্ষি বিশ্বাস ফরোয়ার্ড ব্লক থেকে বলেছেন। হ্যাঁ, এটা দরকার। কারণ আজকে প্রতিযোগিতার বাজারে যদি উন্নতমানের কাপড় তৈরি করতে না পারা যায়, তাহলে আমাদের পক্ষে সম্ভব নয় টিকে থাকা। উন্নতমানের কাপড় তৈরি করতে হলে সুতো উন্নতমানের করতে হবে, কারণ উন্নতমানের সুতো না হলে কাপড় হবে না। উন্নতমানের সুতো ব্যাঙ্গালোর থেকে আসে। আমাদের কটন যেটা হয়, সেটা উন্নতমানের হয়। আমরা উন্নতমানের কটন তৈরি করি। যাতে উন্নতমানের রেশম

সুতো তৈরি করা যায়, তারজন্য আমরা অনেকগুলো প্রশিক্ষণ চালু করেছি। উন্নতমানের কাপড় তৈরি না হলে প্রিন্টিং উন্নত মানের হবে না এবং শ্রীরামপুর প্রিন্টিং টেকনোলজির মূল জায়গা এই নিয়ে আমাদের একটা স্কীম হয়েছে। আগামি মাসে আমরা দুটো ওয়ার্কশপ করছি। একটা বহরমপুরে আরেকটা বাঁকুড়াতে। একটা রেশম নিয়ে আরেকটা তসর নিয়ে। যাতে উন্নতমানের রেশম চাষ হতে পারে উন্নতমানের সুতো হতে পারে সেজন্য সেন্ট্রাল সিল্ক বোর্ডের সহযোগিতা নিয়ে ওয়ার্কশপের মাধ্যমে প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। সিল্ক প্রিন্টিং শ্রীরামপুরে যে আছে সেখানে একটা সমস্যা হচ্ছে, সমস্যাটা টেকনোলজির নয়, সমস্যা হচ্ছে দূষণের। কারণ যখন সিল্ক ইন্ডাস্ট্রি গড়ে ওঠে তখন সেখানে লোকালয় ছিল না কিন্তু এখন লোকালিটি গড়ে উঠেছে এবং দূষণের সমস্যা এসে হাজির হয়েছে। সেটা মাথায় রেখে আমরা ওয়ার্কশপ করছি। বড়বড় যে রোপ ইন্ডাস্ট্রিগুলো ছিল সেগুলো আর হবে না কারণ আগে সীজেল চাষ হত এখন আর সেগুলো হয় না। রোপ ইন্ডাস্ট্রিগুলো সব উঠে গেছে। সেগুলো সম্ভব না কারণ আগে দড়ি দিয়ে জাহাজ বেঁধে রাখার ব্যাপার ছিল। আজকে স্টীল ওয়ারের রোপ তৈরি হয়। আজকে ৪ হাজার টনের জাহাজ আসে না, আসে ৪০ হাজার টনের। আজকে সীজেল ফাইবার আই.আর.ডি.সি, ডি.আর.ডি.পি, কটেজ ইন্ডাস্ট্রিগুলোতে লাগানো হয়। সীজেল ফাইবার দেওয়া হচ্ছে, কোথাও উন্নতমানের ঘাস দেওয়া হচ্ছে। এটা পঞ্চায়েত থেকে করা হচ্ছে। নারকেল ছোবড়া থেকে একটা করা হচ্ছে সেটা ট্রাইসেমে দেওয়া হচ্ছে। অর্থাৎ পঞ্চায়েত থেকে এই কাজগুলো করার চেষ্টা করা হচ্ছে। পুরুলিয়ার চুনাপাথরের কথা অনেকে বলেছেন। কিন্তু যে পরিমাণ চুনাপাথর থাকলে একটা সিমেন্ট প্ল্যান্ট চলবে সেই পরিমাণ চুনাপাথর আমাদের নেই। মাইনিং অ্যান্ড মিনারেল ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলেছি। আজকে সামগ্রিকভাবে একটা মন্দা চলেছে। সেই মন্দার ধাক্কায় অনেক মিনি সিমেন্ট প্ল্যান্টও বন্ধ হয়ে গেছে। আপনাকে কমপিটিশনে দাড়াতে হবে তো। বড়বড় সিমেন্ট প্ল্যান্টগুলো বন্ধের ধাক্কায় পড়েছে। খনিজ পদার্থ আছে। সেই খনিজ পদার্থ নিয়ে মাইনিং অ্যান্ড মিনারেল ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা চলছে। মাননীয় শান্তা ছেত্রী কতগুলো কথা বলেছেন। হ্যাঁ, এগুলো সত্যি কথা। দার্জিলিং হিল এলাকায় এমপ্লয়মেন্ট জেনারেট করার জন্য বলেছেন। সেখানে আনএমপ্লয়মেন্ট সাংঘাতিক স্কটেজ অ্যান্ড স্কেল ইন্ডাস্ট্রির মাধ্যমে সেখানে এমপ্লয়মেন্ট জেনারেট করা যেতে পারে কিন্তু সেভাবে করা যাচ্ছে না। আর্থিক প্রতিবন্ধকতা আছে। এটা ঘটনা। কারণ আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে কাজ করতে হয়। উনি বলেছেন ইন্ডাস্ট্রিগুলো ৪ বছর ধরে সাবসিডি পায় না। এমন বহু জায়গা আছে। ৯৩ সাল থেকে সাবসিডি পায় না। হাই কোর্টের অর্ডার নিয়ে আসা সত্ত্বেও আমরা দিতে পারিনি। কারণ টাকার অভাব আছে।

[2-20 — 2-30 p.m.]

তবে দার্জিলিংয়ে কোনও ক্ষুদ্র শিল্প গড়ার ব্যাপারে বা এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড কোনও শিল্প করার প্রস্তাব হিল কাউন্সিল যদি দেয় তাহলে আমাদের দপ্তর থেকে আমরা নিশ্চয়ই ভেবে দেখব এবং এ ব্যাপারে দু-তিন বার আলোচনাও হয়েছে। এখানে সেরিকালচার সম্বন্ধে বললেন। সেরিকালচারের কাপড় দার্জিলিং, কালিংপঙে হয় না। কালিংপঙ এলাকায় সেরিকালচার হয় বাইভোলটাইম রেশম তৈরি করে। গুটি যেটা তৈরি হয় সেটা মাটিগাড়ায় নিয়ে গিয়ে মাল্টিভোল টাইম তৈরি করে। সেজন্য বাইভোলটাইম যে চাষ সেটা কালিংপঙ এলাকায় হয় এবং সেটা বাড়ানোর জন্য আমরা চেষ্টা করছি এবং কিছু ফার্ম আমরা নিয়েছি। তারপর হিল কাউন্সিল সেগুলি নিয়ে নিয়েছে। এই কাজ করার জন্য কালিংপঙ এলাকায় ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোজেক্টে আমরা একটা বাড়ি তৈরি করছিলাম সেটা এখনও শেষ হয়নি, আশা করছি এবারে শেষ করা যাবে। যেখান থেকে আমরা সমস্ত দার্জিলিং হিলের সেরিকালচারের কাজ করব। কিন্তু এই বাড়িটি হিল কাউন্সিল তারা রিকুইজিশন করে নিয়ে নিয়েছে। আবার কালিংপঙে আমাদের কাজ করার অফিসের জায়গাটি খুব ছোট। আমাদের ছোট জায়গায় কাজ করতে হচ্ছে এবং আমাদের অফিসার শর্টেজ আছে। অফিসার সব জায়গাতেই আমাদের শর্টেজ আছে শুধুমাত্র দার্জিলিংয়েই নয়। কারণ ৫০ পারসেন্ট অফিসার আসে প্রোমোশনে আর ৫০ পারসেন্ট অফিসার রিক্রুট হয় পি.এস.সি. থেকে। সেখানে আমাদের কোনও হাত নেই, সেখানে এক, দুই, তিন বছর ধরে পড়ে থাকে। অনেক তদ্বির করতে হয়। এখন পি.এস.সির ইন্টারভিউ চলছে। কিন্তু সেই অফিসাররা যদি আসে তাহলে বসবে কোথায়। আমাদের ইচ্ছা ছিল এই আর্থিক বছরেই অফিসের কাজ শেষ করে একটা ফুল ফ্লেজেড অফিস করার, কিন্তু কালিংপঙে সেটা করা যাচ্ছে না। হিল কাউন্সিল সেই অফিস নিয়ে নিয়েছে। আরেকটা কথা লেবার রেগুলারাইজের। হ্যাঁ, আমরা এটা করেছি। ১২০০ অস্থায়ি কর্মচারী ছিল তাদের আমরা রেগুলারাইজ করেছি। মাত্র ৩ জন দার্জিলিংয়ের ছাড়া সব জায়গাতেই রেগুলারাইজ হয়ে গেছে। শ্রী অমর চৌধুরি দুষণ সম্পর্কে বলেছেন। এটা সব জায়গাতেই আছে, এটা একটা সমস্যা হচ্ছে। পলিউশন কন্ট্রোল বোর্ডের সঙ্গে আমরা আলোচনা করেছি। ওরা পশ্চিমবাংলাকে কতগুলি জোনে ভাগ করেছেন, গ্রীন জোন, রেড জোন, অরেঞ্জ জোন ইত্যাদি। গ্রীন জোনে বহু শিল্পে দূষণ হচ্ছে, যেমন স্বর্ন শিল্প। এটা সব জায়গাতেই আছে, কলকাতাতেও আছে। স্বর্ন শিল্পে যে অ্যাসিড ব্যবহার করা হয় সেটা সেই এলাকার এবং যারা কাজ করেন তাদের নিজেদের হেলথেরও ক্ষতি হয়। এখন এই দুষণের ব্যাপারে খুব বেশি কড়াকড়ি হচ্ছে না, এখন অ্যাওয়রনেস ক্যাম্প করছে। এর বিকল্প যেটা আছে সেখানে কস্ট-এর ব্যাপার আছে। সেখানে ইন্ডাস্ট্রি বলছে এই কস্ট তারা বিয়ার করবে না, আর আমরা বলছি মানে সরকার বলছে এই

কস্টটা ইন্ডাস্ট্রিকেই বিয়ার করতে হবে। এটা শুধু স্বর্ণ নয়, সিল্ক প্রিন্টিং ইউনিট, ফাউন্ড্রি, রিরোলিং ট্যানারি সব জায়গাতেই আছে। এই সমস্ত শিল্পগুলি গড়ে উঠেছে কলকাতার কাছাকাছি। আবার ডিলেড পেমেন্টের একটা বিরাট সমস্যা আছে শিল্প ক্ষেত্রে।

সরকারি দপ্তরেও বহু বিল পড়ে থাকে স্মল স্কেলের। রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকারের কাছেও বহু বিল পড়ে থাকে আর্থিক প্রতিবন্ধকতা থাকায়। এমন কি জেলাতেও পড়ে থাকে। আবার, বিভিন্ন বে-সরকারি প্রতিষ্ঠানে যে এনসিলিয়ারি ইউনিট আছে সেই বে-সরকারি প্রতিষ্ঠান যখন বন্ধ হয়ে যায়, লে-অফ, সাসপেনশন হয়ে যায় তখন সেখানকার সমস্ত বিল মাসের পর মাস, বছরের পর বছর পড়ে থাকে। এটা একটা বিরাট সমস্যা। তবে এব্যাপারে আমাদের কোনও আইনগত ক্ষমতাও নেই যে আমরা কিছু করব। তবে আমরা পারসু করি যদি কিনা সেটা রেজিস্টার্ড ইউনিট হয়।

পি.এম.আর.ওয়াই. খুব উৎসাহ নিয়ে শুরু হয়েছিল। কিন্তু ব্যাঙ্কের অনীহার ফলে এই উৎসাহে ভাটা পড়ে গেল। ব্যাঙ্ক বলছে, ভায়াবল স্কীম পাচ্ছি না। অথচ যখন স্পনসর্ড ঠিক করা হয় তখন ব্যাঙ্কে বসেই ঠিক হয়। তারপর আবার বলা হচ্ছে ভায়াবল স্কীম নয়। আরও বলা হচ্ছে, রি-পেমেন্ট খুব খারাপ। এটা অবশ্য ঘটনা যে রি-পেমেন্ট খারাপ। কিন্তু কেন খারাপ সেটা দেখা দরকার। অনেক সময় দেখেছি, পি.এম.আর.ওয়াই. স্কীমের মধ্যে যে টাকার কথা বলা হল তার অর্ধেক দেওয়া হয়েছে অনেক পরে, এক দেড় মাস পরে। তবে পি.এম.আর.ওয়াই. স্কীম মানুষকে আকর্ষণ করেছিল। এতে মানুষের এমপ্লয়মেন্টের সুযোগও ছিল। এতে এমপ্লয়মেন্ট ২.৫ করে হয় মাননীয় অমরবাবু বলেছেন। পি.এম.আর.ওয়াই. একটা স্বনিযুক্তি রোজগার যোজনা। এতে নিজেতো কাজ পাচ্ছেই সাথে আরও দু'একজন কাজ পাচ্ছে। এতে ৬০।৭০ হাজার টাকা দিয়ে একাধিক লোকের কাজের সুযোগ থাকে এবং ২.৫ এমপ্লয়মেন্টের সুযোগ রয়েছে। এটা অল ইন্ডিয়া ফিগার। এইভাবে ৬০।৭০ হাজার টাকা দিয়ে দুজন লোকের এমপ্লয়মেন্ট আর কোথায় হবে? স্মলস্কেল, কটেজ ইন্ডাস্ট্রি ছাড়া বড় স্কীমে এটা সম্ভব নয়।

শিল্প-ভাতার পরিমাণ কম। এবং কম সংখ্যক শিল্পীরাই পাচ্ছে, অনেকের পাওয়া উচিত। কিন্তু আমাদের অর্থনৈতিক সীমাবদ্ধতা রয়েছে এবং তার জন্য যে শিল্প ভাতা দেওয়া উচিত তা দিতে পারছিনা। এটা নির্ণয়ের পদ্ধতি হচ্ছে—ডাইরেক্টরেট এবং জেলা-পরিষদ বসে ঠিক করেন। এই কথা বলে এবং সকলের কাছে আমার ব্যয়-বরাদ্দের অনুমোদন চেয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 73**

**Mr. Deputy Speaker :** As the Members concerned are not present

in the House, the cut motions are not moved. So, I now put to vote the main Demand.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1996 that a sum of Rs.150,60,39,000 be granted for expenditure under Demand No.73, Major Heads 2851-Village & Small Industries (Excluding Public Undertakings), 4851-Capital outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 6851 Loans for village and Small Industries (Excluding Public Undertakings and 6860).

Loans for Consumer Industries (Village and Small Industries)'' during the year 1999-2000.

This is inclusive of total sum of Rs.49,69,93,000 already voted on account,

was then put and agreed to.

## DISCUSSION ON DEMAND NO.41

[2-30 — 2-40 p.m.]

**Mr. Deputy Speaker** : There are 58 cut motions on Demand No.41. All the cut motions are in order, but as the members concerned are not present, the cut motions are not moved.

**শ্রী অসিতকুমার মাল** ঃ (নেই)

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল** ঃ (নেই)

**শ্রী মেহবুব মন্ডল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় অনগ্রসর জাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি এখানে উপস্থাপিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে দুই-একটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গে ৫৯টি তফসিলি জাতি এবং ৩৮টি উপজাতি আছে। এছাড়া এবছর পর্যন্ত অনগ্রসর শ্রেণীর সংখ্যা হচ্ছে ৬০টি। এই পিছিয়ে পড়া যে শ্রেণী আছে সেই শ্রেণীকে বামফ্রন্ট সরকার তার দৃষ্টিভঙ্গি দিয়ে শিক্ষায় শিক্ষিত করার জন্য এবং তাদের সামাজিক, অর্থনৈতিক উন্নতি সাধিত করার জন্য এবং সামাজিক ও অর্থনৈতিক বৈষম্য দূর করার জন্য তাদেরকে সর্বজনীন

শিক্ষার ক্ষেত্রে তাদের প্রতি দৃষ্টি দিয়েছেন। এবং তাদের সাক্ষরতার দিকেও বামফ্রন্ট সরকার নজর দিয়েছেন। কিন্তু ২৩ বছর আগে রাজ্যের সাক্ষরতা যেখানে ৪০ পারসেন্ট ছিল সেখানে এস.সি. ও এস.টি. দের ক্ষেত্রে সাক্ষরতা ছিল ২০ পারসেন্ট। কিন্তু বর্তমানে বিদ্যালয় ও বিদ্যালয় বহির্ভূত শিক্ষার মাধ্যমে সাক্ষরতা বৃদ্ধি পেয়েছে এবং বর্তমানে সাক্ষরতা এস.সি. ও এস.টি.র মধ্যে যথাক্রমে ৪২ পারসেন্ট ও ২৮ পারসেন্ট হয়েছে। ২৩ বছরে বামফ্রন্ট সরকার এই যে অনগ্রসর জাতি ও উপজাতিদের শিক্ষার ব্যাপারে যে জোর দিয়েছেন সেটা বোঝা যায়। যেমন মাধ্যমিক স্তরে বিভিন্ন ক্লাসে পুস্তক ক্রয় বাবদ বুক গ্রান্ট দেওয়া হয়, ভরণ-পোষণের ভিত্তি হিসেবে তাদের অনুদান দেওয়া হয়, বৃত্তিমূলক প্রকল্পের মাধ্যমে ক্লাস ফাইভ থেকে ক্লাস এইট পর্যন্ত ছাত্র-ছাত্রীদের মাসিক ১৫০ টাকা, ক্লাস নাইন থেকে ক্লাস টেন পর্যন্ত ছাত্রছাত্রীদের মাসিক ২৫০ টাকা ও একাদশ দ্বাদশ শ্রেণীর ছাত্রছাত্রীদের মাসিক ৪০০ টাকা করে দেওয়া হয়। এছাড়া স্কুলের ছাত্রাবাসে যেসব ছাত্র-ছাত্রী থাকে তাদের ছাত্রাবাসের চার্জের জন্য ৩০০ টাকা করে অনুদান দেওয়া হয়। বিভিন্ন বিষয়ে তারা যাতে উচ্চ শিক্ষায় শিক্ষিত হয়ে উঠতে পারে তারজন্য প্রশিক্ষণ শিবির খোলা হয়েছে। বিভিন্ন জায়গায় তা খোলা হয়েছে। এবং সিভিল সার্ভিস-সহ বিভিন্ন প্রবেশিকা পরীক্ষায় যাতে তারা উত্তীর্ণ হতে পারে তারজন্য চেষ্টা করা হচ্ছে। ১৯৭৭ সালের আগে এই ধরনের কোনও শিক্ষা পদ্ধতি এখানে চালু ছিলনা। এমন কি তাদের অর্থনৈতিক উন্নতির দিকেও সমানভাবে দৃষ্টি দেওয়া হচ্ছে। আই.আর.ডি.পি. থেকে শুরু করে এস.এ.পি., ডি.সি.পি. প্রভৃতি বিভিন্ন ক্ষেত্রে যে ল্যাম্পগুলি করা হয়েছে তার মধ্যে দিয়ে গ্রাম ভিত্তিক কৃষি বিষয়ক শিল্প গড়ার সুযোগ সৃষ্টির মধ্যে দিয়ে তাদের অর্থনৈতিক উন্নতির চেষ্টা চলছে এবং আমরা দেখছি তারা আজকে অটো-রিক্সা, জেরক্স মেশিন, ডিজেল ট্যাক্সি ইত্যাদি পরিচালনার মাধ্যমে জীবন-জীবিকার উন্নয়ন ঘটাচ্ছে। অথচ আমরা '৭৭ সালের আগে দেখেছি গ্রামাঞ্চলের পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষরা কেরসিন তেলের অভাবে ঘরে বাতি জ্বালাতে পারত না। বিদ্যুতের বাতি জ্বালানো তো তাদের কাছে স্বপ্ন ছিল। আজ ২৩ বছরের বামফ্রন্ট রাজত্বে তারা তাদের ঘরে বৈদ্যুতিক বাতি জ্বালাতে সক্ষম হচ্ছে। এখন তাদের ঘরে রেডিও-র বদলে টি.ভি. আসছে। অর্থাৎ তাদের জীবন-যাত্রার মানের উন্নতি হয়েছে। এখন আর বেশিরভাগ ক্ষেত্রেই তাদের কাঁচা রাস্তা দিয়ে যাতায়াত করতে হয়না। বামফ্রন্ট সরকারের আমলে পিছিয়ে পড়া সম্প্রদায় অধ্যুষিত গ্রামাঞ্চলে পাকা রাস্তা, সেতু, কালভার্টের যথেষ্ট উন্নতি সাধিত হয়েছে। তার প্রভাব তাদের জীবন-যাত্রার মধ্যেও প্রতিফলিত হচ্ছে। এর সাথে সাথে আমরা লক্ষ্য করছি উত্তরবঙ্গ সহ গোটা রাজ্যের বিভিন্ন জায়গায় আদিবাসী সমাজের যে প্রাচীন লোক-সংস্কৃতি আছে—যা এক সময় শেষ হতে বসেছিল—তাকে আবার রক্ষা করার জন্য বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করা হয়েছে। একাঙ্ক নাটক প্রতিযোগিতা

এবং বিভিন্ন রকম লোকগীতির প্রতিযোগিতার মধ্যে দিয়ে আদিবাসী সম্প্রদায়ের লোক সংস্কৃতিকে আবার সজীব করে তোলা হচ্ছে। ১৮৫৫ সালের ঐতিহাসিক সাঁওতাল বিদ্রোহের স্মরণে প্রতিবছর 'হুল দিবস' পালন করার মধ্যে দিয়ে আদিবাসী সম্প্রদায়ের সঙ্গে অন্যান্য সম্প্রদায়ের মেল বন্ধন গড়ার প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। বামফ্রন্ট সরকারের সময়ে শিডিউল কাস্টদের জন্য ২২% এবং শিডিউল ট্রাইবদের জন্য ৬% সংরক্ষণের যে ব্যবস্থা আমাদের দেশে চালু আছে তাকে সঠিকভাবে কার্যকর করা হচ্ছে। অতীতে কখনও এই নীতিকে কার্যকর করা হত না। ফলে আজকে সরকারি ক্ষেত্রের বিভিন্ন জায়গায় তফসিলিজাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষরা চাকরি পাচ্ছে। তারা আজকে গ্রামে-গঞ্জে পঞ্চায়েতের প্রধান হচ্ছে, পঞ্চায়েত সমিতির সভাপতি হচ্ছে, বড় বড় অফিসে বসছে। বিরোধীপক্ষের বন্ধুরা আজকে হাউসে উপস্থিত নেই, তাঁরা থাকলে ভাল হত, কারণ তাঁদের এগুলো শোনা এবং জানার দরকার ছিল। '৭৭ সালের আগে আমরা কি দেখেছি? এক শ্রেণীর জোতদার, জমিদার এই সমস্ত পিছিয়ে পড়া মানুষদের ওপর নির্যাতন চালাতেন। সর্বক্ষেত্রে তাদের বঞ্চিত করতেন। কখনও মাথা তুলে দাঁড়াতে দিতেন না। ছোটলোক বলে তাদের অবজ্ঞা করতেন। অনগ্রসর শ্রেণীর মানুষের মধ্যে এই বোধটা বামফ্রন্ট রাজত্বকালে জেগে উঠেছে যে, তারা ছোট-লোক নন, অন্যান্য সব শ্রেণীর মানুষের মতো তারাও মানুষ। যারা চিরদিন অনগ্রসর শ্রেণীর মানুষের ওপর অত্যাচার চালিয়ে এসেছে তাদের আজকে ওদের উন্নতিতে গাত্রদাহ হচ্ছে। যাইহোক, এই আলোচনায় অংশগ্রহণ করে আমি ভারপ্রাপ্তমন্ত্রী মহোদয়ের কাছে কয়েকটি প্রস্তাব রাখছি। শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব এবং ও.বি.সি.-দের সার্টিফিকেট দেওয়ার নিয়ম-বিধির আরও সরলীকরণের প্রয়োজন। গ্রামে-গঞ্জের বিভিন্ন জায়গায় বেশি সংখ্যায় ক্যাম্প করে যদি সার্টিফিকেট দেওয়ার ব্যবস্থা করা হয় তাহলে ভাল হয়। ১০০ পারসেন্ট রোস্টার যাতে সঠিকভাবে সর্বক্ষেত্রে মেনে চলা হয় তা আরও একটু যত্ন নিয়ে দেখা দরকার। বহু ক্ষেত্রে আমরা দেখছি শিক্ষক নিয়োগ করার সময় বিভিন্ন স্কুল কমিটিগুলি হার্ড সাবজেক্টের শিক্ষকের পদগুলিকে, ফিজিক্স, কেমিস্ট্রি, ম্যাথামেটিক্স-এর মতো বিষয়ের শিক্ষকের পদগুলিকে সংরক্ষিত হিসাবে ঘোষণা করে আবেদন করছে এবং সেই সমস্ত পদে যখন এস.সি., এস.টি. প্রার্থি পাওয়ার ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হচ্ছে তখন ডি-রিজার্ভেশনের প্রশ্ন আসছে। তারপর ছাত্র-ছাত্রীদের ৩০০ টাকা করে যে হোস্টেল গ্রান্ট দেওয়া হয় তা আজকে দ্রব্যমূল্যের পরিপ্রেক্ষিতে খুবই অপ্রতুল। সুতরাং তা যাতে বাড়ানো যায় তা একটু ভেবে দেখতে আমি মন্ত্রী-মহাশয়কে অনুরোধ করছি। সাথে সাথে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আশ্রম হোস্টেলের ৬০০ টাকা যে অনুদানের ব্যবস্থা আছে তাও বাড়ানো হোক। এই কটি কথা বলে, এই বাজেটকে সমর্থন করে, পিছলে-বর্গের স্বার্থে সকলকে এই বাজেটকে সমর্থন জানাবার অনুরোধ করে আমার

বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী শীতল সরদার ঃ** (নট কল্ড)

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে তফসিলি জাতি, তফসিলি উপজাতি ও অনগ্রসর জাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। স্যার, ১৯৭৭ সালের পূর্বে পশ্চিমবাংলায় তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষ যে চরম দুরাবস্থা, নির্যাতন এবং বঞ্চনার মধ্য দিয়ে জীবন-যাপন করতো তা আমাদের খুব ভালভাবেই মনে আছে। কিন্তু ১৯৭৭ সালের পরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর এই ২২ বছরে তফসিলি জাতি, তফসিলি উপজাতি এবং পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষের স্বার্থে এই সরকার তার সীমাবদ্ধ ক্ষমতারহ মধ্য দিয়ে এবং বিকেন্দ্রীকরণ ব্যবস্থার মধ্য দিয়ে পশ্চিমবাংলায় একটা ভিন্ন নীতির মধ্য দিয়ে তফসিলি জাতি, তফসিলি উপজাতি এবং অনগ্রসর শ্রেণীর মানুষের যে অগ্রগতি ঘটিয়েছে তা প্রমাণ করে কতকগুলি কারণে। যেমন, ১৯৭৭ সালের আগে তফসিলি জাতি ও উপজাতি শ্রেণীর মানুষেরা শিক্ষা, শিল্পে অংশগ্রহণ এবং তাদের জীবনযাত্রার মান এবং সম্মান যে পর্যায়ে ছিল আজকে পরিসংখ্যানই প্রমাণ করছে তাদের শিক্ষায় অংশগ্রহণ, শিল্পে অংশগ্রহণ এবং বিভিন্ন ক্ষেত্রে সুযোগ-সুবিধার মধ্য দিয়ে তাদের জীবনযাত্রার মান-উন্নয়ন ঘটেছে। এক্ষেত্রে কয়েকটি উদাহরণস্বরূপ বলা যেতে পারে, যেমন, পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের মধ্য দিয়ে ৭০ ভাগ গরিব কৃষক, প্রান্তিক কৃষক সম্প্রদায় এসেছে, যার মধ্য দিয়ে ২৫.৭ লক্ষ মানুষ উপকৃত হয়েছে। এর মধ্যে ৫৬ শতাংশ হচ্ছে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষ। আজকে কৃষিতে অংশগ্রহণের মধ্য দিয়ে উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে একটা পরিবর্তন ঘটিয়েছে এবং আর্থিক উন্নয়ন ও স্বনির্ভরতার ক্ষেত্রে যে অগ্রগতি ঘটেছে তা একটা উদাহরণ সৃষ্টি করেছে আমাদের এই পশ্চিমবাংলায়। এদের প্রজন্মকে আরও উন্নত পর্যায়ে নিয়ে যাবার জন্য এই দপ্তরের মাধ্যমে সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে বিভিন্ন ক্ষেত্রে, যেমন, বুক-গ্রান্ট হোস্টেলে থাকার ব্যবস্থা, পরীক্ষার ফি ইত্যাদির ক্ষেত্রে। এরমধ্য দিয়ে এটাই প্রমাণ করছে, এইসব সুযোগ-সুবিধা বিগত দিনের তুলনায় বামফ্রন্টের এই ২২ বছরের রাজত্বে যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। কিন্তু যা দেওয়া হচ্ছে, আজকে দ্রব্য-মূল্য বৃদ্ধির বাজারে এটাকে আরও বাড়ানো দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখব এগুলির বিষয়ে রিভাইসড করে বাড়ানোর ব্যবস্থা করা হোক। আজকে বামফ্রন্ট সরকার এই সমস্ত পিছিয়ে পড়া মানুষদের সামনে বিভিন্ন সুযোগগুলি এনে দিচ্ছে। কিন্তু তফসিলি জাতি ও তফসিলি উপজাতির ছাত্র-ছাত্রীদের জন্য ছাত্রাবাসে

যে গ্রান্ট দেওয়া হচ্ছে সেটা পুরানো নিয়ম-নীতির মাধ্যমেই দেওয়া হচ্ছে যা তাদের পক্ষে চালানো কষ্টকর হয়ে পড়ছে। সুতরাং এটাকে রিভাইজড করার প্রয়োজন হয়ে পড়েছে। আজকে ভাতা এবং বৃত্তি বাড়ানোর প্রয়োজন। আজকে পশ্চিমবাংলায় তফসিলি জাতি ও তফসিলি উপজাতি এই সম্প্রদায়ের যে জাতি আছে যার সংখ্যা তফসিলি জাতি ৫৯টি আর তফসিলি উপজাতি ৩৮টি আছে। যার অনুপাত যথাক্রমে ২৩.৬ শতাংশ এবং ৫.৬ শতাংশ। ১৯৭৭ সালে এ রাজ্যে সাক্ষরতার হার ছিল ৪০ শতাংশ। এরমধ্যে তফসিল জাতি, তফসিল উপজাতিদের শিক্ষার গড় হার ছিল ২০ শতাংশ। ৭৭ সালের পর বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে এ রাজ্যে বিভিন্ন পরিকল্পনার মধ্যে দিয়ে শিক্ষার হারকে ৬০ শতাংশের বেশিতে উন্নীত করতে পেরেছেন। এরমধ্যে তফসিল জাতির ক্ষেত্রে ৪৪ শতাংশ এবং তফসিল উপজাতির ক্ষেত্রে ৩০ শতাংশের বেশি। গত ২০ বছরে এখানে শিক্ষার হার বেড়ে দাঁড়িয়েছে ১।। গুনেরও বেশি। '৭৭ সালে এ রাজ্যে ৪৬ হাজার ৮৮৪ জন তফসিল জাতি এবং তফসিল উপজাতির ছাত্রছাত্রী বুক গ্রান্ট পেত। ১৯৯১ থেকে ১৯৯৫ সালের মধ্যে এটা বেড়ে দাঁড়িয়েছে তফসিল জাতির ক্ষেত্রে ৭ লক্ষ ৩১ হাজার ৯০৪ জন ছাত্রছাত্রী এবং তফসিল উপজাতির ক্ষেত্রে ১ লক্ষ ২০ হাজার ২৬৪ জন ছাত্রছাত্রী। বৃদ্ধির হার যথেষ্ট পরিমাণে বেড়ে হয়েছে যথাক্রমে ১৮ গুন এবং গুনের বেশি। '৭৭ সালে এ রাজ্যের তফসিল জাতি, উপজাতির ছাত্রছাত্রীরা মাসিক ৭৫ টাকা হিসাবে হোস্টেল চার্জ পেত। এখন সেটা বেড়ে হয়েছে ৩০০ টাকার উর্ধ্বে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, রিভাইজড-এর মাধ্যমে এর পরিমাণ আরও বাড়ানোর প্রয়োজন আছে। আমাদের পশ্চিমবাংলার মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের মাধ্যমে তফসিল জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষদের কল্যাণের জন্য বিভিন্ন খাতে টাকা বরাদ্দ করা হয় এবং তা করে ঐ এলাকায় বিভিন্ন ক্ষেত্রে যথেষ্ট উন্নয়ন ঘটানো গিয়েছে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আজকের দিনে রাস্তাঘাট নির্মাণ এবং তা সংরক্ষণের প্রয়োজনে এবং অন্যান্য বিভিন্ন ক্ষেত্রে কাজের ধারাবাহিকতা বজায় রাখার প্রয়োজনে আরও বেশি বেশি টাকার প্রয়োজন হয়ে পড়ছে। এ ক্ষেত্রেও তাই বরাদ্দ বৃদ্ধির প্রয়োজন হয়ে পড়েছে। এ বিষয়টার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বরাদ্দ বৃদ্ধির জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, আমরা বিশ্বস্তসূত্রে জানতে পেরেছি যে তফসিল জাতি এবং উপজাতির মানুষরা যেসব সুযোগ সুবিধা পায় ভারত সরকার তা তুলে দিয়ে তাদের সকলকে আদার ব্যাকওয়ার্ড ক্লাসের মধ্যে আনার পরিকল্পনা করেছেন। এর ফলে তফসিল জাতি, উপজাতির মানুষদের মধ্যে একটা সেন্টিমেন্ট তৈরি হয়ে যাচ্ছে। এটা যাতে তুলে দেওয়া না হয়, যাতে বজায় থাকে তারজন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে রাজ্য সরকার যাতে উদ্যোগ গ্রহণ করেন সে অনুরোধ জানাচ্ছি। আমাদের রাজ্যে তফসিল জাতি এবং উপজাতি সম্প্রদায়ের

মানুষদের এই দপ্তরের মাধ্যমে তাদের উন্নয়নের জন্য পরিবার ভিত্তিক যেসব টাকা পয়সা বা অনুদান দেওয়া হয়, সুযোগ সুবিধা দেওয়া হয় — ক্ষুদ্র কুটির শিল্পের জন্য বা বিভিন্ন ক্ষেত্রে তাতে পরিবারগুলির অনেক ক্ষেত্রে উন্নয়ন ঘটানো গিয়েছে। আজকের চাহিদা অনুযায়ী আরও বেশি বেশি পরিবারকে এই পরিকল্পের অন্তর্ভুক্ত করার জন্য আরও বেশি বেশি বরাদ্দ বৃদ্ধির প্রয়োজন রয়েছে। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবঙ্গে তফসিলি জাতি এবং উপজাতির মানুষদের বিভিন্ন সুযোগ সুবিধা দিয়ে যেভাবে তাদের উন্নয়ন ঘটানো সম্ভব হয়েছে ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে সেইভাবে তা ঘটানো সম্ভব হয়নি। এই অগ্রগতি অব্যাহত রাখার স্বার্থে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় আজকে অনগ্রসর জাতি কল্যাণ দপ্তরের বাজেটের উপর আলোচনা চলছে অথচ বিরোধীপক্ষের একজন মাননীয় সদস্যও সভায় উপস্থিত নেই। এ থেকে বোঝা যায় যে এই সমস্ত পিছিয়ে পড়া জাতির কল্যাণের জন্য কতটা আন্তরিক, কতটা আগ্রহী। স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতি পড়ে দেখেছি যে সেখানে কয়েকটি উল্লেখযোগ্য এবং ক্যাটেগোরিক্যাল অ্যাসিওরেন্স দেওয়া আছে যা পূরণ করতে পারলে একটা বিরাট অ্যাচিভমেন্ট বলে গণ্য হবে। প্রাথমিকে উত্তীর্ণ যে সমস্ত ছাত্র-ছাত্রী আছে তাদের জন্য এ পর্যন্ত ৩২টি কেন্দ্রীয় ছাত্রাবাস আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এই বছর আরও ১৯টি কেন্দ্রীয় ছাত্রাবাস তৈরি হবে। যেখানে এই পর্যন্ত ৩২টি কেন্দ্রীয় ছাত্রাবাস আছে, সেখানে এ বছর আরও ১৯টি উদ্বোধন করতে যাচ্ছেন। প্রাথমিক স্কুলের ছাত্র-ছাত্রীদের জন্য আজ পর্যন্ত ২২৫টি আশ্রম হোস্টেল নির্মাণ করা হয়েছে। উনি বলেছেন যে, এই বছর আরও ৩৬টি আশ্রম হোস্টেল তৈরি করবেন। বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, জলপাইগুড়ি এবং মালদা জেলার তফসিল আদিবাসী ব্লকগুলিতে যাতে উৎকৃষ্ট মানের শিক্ষা ব্যবস্থা চালু করা যায় তারজন্য তিনি বর্তমান পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে ৫টি আবাসিক বিদ্যালয় স্থাপনের প্রস্তাব করেছেন, যেটা এখনও পর্যন্ত নেই। এই বছর ৫টি আবাসিক বিদ্যালয় করার কথা বলেছেন। এছাড়াও আমরা জানি, এই বিভাগ বিভিন্ন প্রকল্পের মাধ্যমে আদিবাসি, তফসিল, অনগ্রসর জাতির কল্যাণের জন্য স্কীম গ্রহণ করা হয়ে থাকে। পরিবার ভিত্তিতে বিভিন্ন কর্মসূচি যেমন কৃষি, ক্ষুদ্রসেচ, পশুপালন, মৎস্য চাষ ক্ষুদ্র কুটির শিল্প এই সমস্ত প্রকল্পে এই দপ্তর একদিকে ভরতুকী দেন, আবার কেন্দ্রীয় ঋণের ব্যবস্থা করে বেশকিছু সংখ্যক পরিবারকে অর্থনৈতিক দিক থেকে আরেকটা

স্বনির্ভর হওয়ার জন্য সহায়তা করছেন। সংস্কৃতির ক্ষেত্রে আমরা দেখেছি যে, বিভিন্ন নাটক, সঙ্গীত, আঞ্চলিক যে সমস্ত কৃষ্টিমূলক অনুষ্ঠান হয় সেগুলিতে তারা উৎসাহই দিয়ে চলেছেন। যে সমস্ত পিছিয়ে পড়া জাতি আছে তাদের সামাজিক, অর্থনৈতিক, সাংস্কৃতিক বিকাশের জন্য বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে এইসব পরিকল্পনার নিট ফল কতটা হল? আমি প্রস্তাব রাখছি যে, আপনি স্যাম্পেল সার্ভে করুন যে সমস্ত জায়গায় তফসিল, আদিবাসি অধ্যুষিত এলাকা বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়া, জলপাইগুড়ি, মালদা এই সমস্ত জায়গায় ২।১টি গ্রাম নিয়ে আপনি একটা সমীক্ষা করুন যে ১০।২০ বছর আগে কি অবস্থা ছিল, আর ২০ বছরের মধ্যে যে সহায়তা করা হয়েছে তার নীট ফল কোথায় গিয়ে দাঁড়িয়েছে, তাদের জীবন-যাত্রার মান কতটা উন্নত হয়েছে। এটা আমাদের জানা দরকার। আর একটা বিষয়ে আপনাকে গুরুত্ব দিতে বলব সেটা হচ্ছে, ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট অর্থাৎ পরিকাঠামোর উন্নয়ন। আমরা জানি যে, আদিবাসীরা যে সমস্ত জায়গায় বসবাস করে সেটা ঘিঞ্জি এলাকা, বসতবাটি থেকে অনেক দূরে এবং বিচ্ছিন্নভাবে। অনেক গ্রাম আছে যেখানে ঢোকা যায়না, রাস্তা নেই, অনেক গ্রামে বিদ্যুৎ নেই, এইরকম একটা অবস্থায় বসবাস করছে। একটা আইসোলেটেড ভাব দেখা যাচ্ছে। তারা আমাদের সঙ্গে এক হতে পারছে না। তারা মনে করছে যে, আমরা যেন তাদের আলাদা করে রেখেছি। সেই সমস্ত এলাকায় পরিকাঠামোর দিক থেকে উন্নয়ন করার জন্য রাস্তার সংযোগ, বিদ্যুতের সংযোগ করা যায় সেটা দেখা দরকার। আর একটা বিষয় হচ্ছে, আমাদের গণ-বন্টন ব্যবস্থা আছে অর্থাৎ কিছুটা সস্তায় চাল, গম, কেরোসিন তেল এই সমস্ত জিনিস দেবার ব্যবস্থা আছে। কিন্তু এখনও পর্যন্ত আদিবাসি মানুষ জন যে সমস্ত আছেন তাঁরা পুরো সুযোগ নিতে পারেন না, নেন না বা নিতে পারেন না। যেখানে দেওয়া হয় তার অনেক দূরবর্তী স্থানে তাঁরা বাস করেন। বাজারে এসে দীর্ঘ লাইন দিয়ে তাদের সমস্ত মালপত্র নিয়ে যেতে হয়। তাদের জন্য কোনও পৃথক ব্যবস্থা করা যায় কিনা ভাবুন। যেখানে তাদের কনসেনট্রেশন আছে সেখানে তাদের জন্য আলাদা করে কোনও রেশন সপ করে তাদের জন্য গণবন্টনের ব্যবস্থা করা যায় কিনা আপনার দপ্তর থেকে সেটা চিন্তা-ভাবনা করুন। আমরা দেখতে পাচ্ছি রিজারভেশনের ক্ষেত্রে অসুবিধা রয়েছে। তাদের চাকুরির জন্য যে সংরক্ষণের ব্যবস্থা রয়েছে বিভিন্ন জায়গায়, সেই অ্যাচিভমেন্টের জায়গায় নিয়ে যাওয়া যাচ্ছে না, আমরা অনেক জায়গায় পেছিয়ে পড়ছি। আমি আরও একটা প্রস্তাব রাখছি। আমি কিছু দিন আগে মহারাষ্ট্রে গিয়েছিলাম, সেখানে এই সমস্ত আদিবাসী যুবকদের আলাদাভাবে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। তাদের ড্রাইভিং-এর প্রশিক্ষণ দেওয়া হচ্ছে যাতে তারা ড্রাইভারের কাজ পায়। তারা যাতে পুলিশের চাকুরি পায় তারজন্য পুলিশের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। আমাদের রাজ্যে এই সমস্ত জিনিস চালু করা যায় কিনা আদিবাসী

এবং তফসিলি জাতি এবং উপজাতি ছেলেমেয়েদের জন্য, বিশেষ করে আদিবাসী ছেলেমেয়েদের জনষ এই ব্যাপারে আপনি চিন্তা ভাবনা করুন। তাদের যদি মূল স্রোতে আনা যায়, তাদের যদি আরবানাইজড করা যায় তাহলেই তাদের সমাজের উন্নয়ন ঘটবে। এই সমস্ত বিষয়গুলি মন্ত্রী মহাশয় গভিরভাবে বিচার বিবেচনা করে, এই ব্যাপারে বিভিন্ন স্তরে মত বিনিময় করে কার্যকর ব্যবস্থা গ্রহণের উদ্যোগ নিয়ে দপ্তর পরিচালনা করবেন, এই আশা রেখে তাঁর এই ব্যায় বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীব দাস ঃ** (নট প্রেজেন্ট)

[3-00 — 3-10 p.m.]

**শ্রী কিরিট বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনগ্রসরদের কল্যাণের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। ১৯৭৭ সালের পর থেকে এই বামফ্রন্ট সরকার বিশেষ করে পেছিয়ে পড়া মানুষদের জন্য শিক্ষার ক্ষেত্রে যে ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা সত্যিই একটা মস্ত বড় কাজ করেছে। যেভাবে এই সরকার তাদের শিক্ষার ক্ষেত্রে আগ্রহ বাড়িয়েছে এবং অনুপ্রেরণা যুগিয়েছে। সেটা সত্যিই একটা অভিনব জিনিস। এক সময় পেছিয়ে পড়া মানুষরা ভাবতেই পারেনি যে তারা স্কুলে যাবে। আজকে গ্রামের পেছিয়ে পড়া মানুষদের ছেলে-মেয়েরা স্কুলে যাচ্ছে। এই স্কুলে যাওয়ার একটা কারণ হল বিভিন্ন জায়গায় সাক্ষরতা কেন্দ্র খোলা হয়েছে। এই সাক্ষরতা কিভাবে মানুষের কাছে নিয়ে যাওয়া যায়, কি ভাবে নিরক্ষর মানুষকে সাক্ষর করা যায় তার কর্মসূচি গ্রহণ করা হয়েছে। সেইজন্য আজকে গ্রামে পেছিয়ে পড়া মানুষদের ছেলেমেয়েরা স্কুলে যাওয়ার জন্য চেষ্টা করছে এবং তাদের গার্জেনরাও তাদের ছেলে-মেয়েদের স্কুলে পাঠাবার চেষ্টা করছে। কিন্তু আজকে একটা দিক অন্ধকারের মধ্যে থেকে যাচ্ছে সেটা হল, পেছিয়ে পড়া ছেলে-মেয়েরা স্কুলে যাচ্ছে, চতুর্থ শ্রেণী পর্যন্ত পড়ার পর ব্যাপকভাবে ড্রপ আউট করছে। যেভাবে হাইস্কুলে যাওয়ার কথা, যেভাবে প্রাইমারি স্কুলে যাচ্ছে সেখানে দেখতে পাচ্ছি এক-তৃতীয়াংশ আর হাইস্কুলে যাচ্ছে না। আমি আশা করব এই ব্যাপারে বামফ্রন্ট সরকার নজর দেবেন। কেন তারা ড্রপ আউট করছে, কেন তারা স্কুল ছেড়ে চলে যাচ্ছে তার কারণ অনুসন্ধান করে ব্যবস্থা নেওয়ার জন্য এই দপ্তরকে নজর দেবার জন্য অনুরোধ করব। আশ্রম হোস্টেলগুলি সম্পর্কে আমাদের বাজেটে যা উল্লেখ আছে তা আমরা দেখেছি। তবে আশ্রম হোস্টেলগুলোতে বিশেষ করে মেনটেনেন্সের অব্যবস্থার জন্য দুরবস্থা তৈরি হয়েছে। সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আমরা দেখেছি যেমন, রাণীবাঁধ এলাকায় 'বাসদেবপুর প্রাইমারি আশ্রয়' সম্পর্কে বলি। সেখানে আমরা গিয়ে দেখেছি যে,

ছেলেরা মাটিতে শুয়ে আছে তাদের জন্য টাকা যা বরাদ্দ হয় সেই অনুযায়ী তাদের জন্য ব্যয়িত হয় না। ছাত্রদের খাওয়া দাওয়া এবং অন্যান্য কাজকর্মের ব্যাপারে সেখানে যারা দায়িত্বপ্রাপ্ত আছেন তাঁরা কেউই ছিলেন না। আমরা গিয়ে দেখি তাঁরা চলে গেছেন। সাবজেক্ট কমিটি সেখানে যাবে, আগে থেকে প্রোগ্রাম থাকা সত্ত্বেও তাঁরা সেখানে ছিলেন না। এইদিকে নজর দিতে হবে, যাতে আশ্রয়গুলো ভাল ভাবে চলে তারজন্য। আমরা আরও দেখেছি যে, হোস্টেলগুলোতে যারা রান্নাবান্নার কাজ করে, তাদের অভাবনীয় অবস্থা। আমরা, সাবজেক্ট কমিটি গেলে পার্শ্ববর্তী আশ্রমের ঐ সমস্ত মানুষজন আমাদের অনুরোধ করেন যাতে আমরা তাদের অবস্থাটা কিরকম তা দেখে আসি। তাঁরা বলেন যে, আমরা যে পরিশ্রম করি সেই অনুযায়ী পারিশ্রমিক পাই না। আমরা যা পাই তা দিয়ে আমরা সংসার চালাতে পারছি না। আমাদের দিকে নজর দিন যাতে আমরা আমাদের সংসার চালাবার মত পারিশ্রমিক পাই তা দেখুন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এইদিকে একটু নজর দেওয়া উচিত যাতে করে তাদের জন্য কিছু করা যায়। আমরা কয়েকটা জায়গায় গিয়ে যে ছাত্রাবাসগুলো দেখলাম, আমরা দেখলাম ছেলেরা যেখানে শুয়ে আছে সেখানে ছাদের অবস্থা খুবই খারাপ। সেগুলো যাতে সারানো যায় এবং পরিষ্কার পরিচ্ছন্ন রাখা যায় তারজন্য আমি ডিপার্টমেন্টকে অনুরোধ করব, এইদিকে একটু নজর দিন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অনগ্রসর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় যে বাজেট বরাদ্দের প্রস্তাব উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। আজকে একটা ছুতো ধরে বিরোধী বেঞ্চের বন্ধুরা এখানে অনুপস্থিত আছে। তাঁদের বক্তব্য শুনলে স্বাভাবিক ভাবে আমরা উপকৃত হতাম। তাঁরা এখানে নেই। আমাদের দপ্তর যে কাজগুলো করে সেটা সামগ্রিকভাবে আমাদের রাজ্যে বিভিন্ন দপ্তর যে কাজগুলো করে তারই পরিপূরক। আমাদের দপ্তর তফসিল আদিবাসী এবং অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ের সবকিছুর দায়-দায়িত্বে নেই। যেহেতু দপ্তরটি আমাদের মধ্যে সেজন্য লোকেদের ধারণা হয়, এই দপ্তর সবকিছুই পারে - পানীয় জল'এর ব্যবস্থা করতে পারে, শিক্ষার ব্যবস্থা করতে পারে, সবকিছুই করতে পারে। সবকিছু অনগ্রসর বিভাগ করবে, এইরকম ধারণা কারও কারও থাকে। এটা ঠিক নয়। প্রথমত, রাজ্য সরকারের কাজকর্ম যে দৃষ্টিভঙ্গিতে পরিচালিত হয়, সব বিভাগের, সংশ্লিষ্ট বিভাগের কাজকর্ম যা থাকে, তাতে সাধারণ মানুষ যেমনভাবে তাতে উপকৃত হন, তেমনি ভাবে পশ্চিমবাংলার মানুষ হিসাবে তফসিল জাতি, আদিবাসী এবং অন্যান্য অনগ্রসর

সম্প্রদায়ের যারা আছেন তারাও উপকৃত হন। আমি দু'একটি উদাহরণ দিতে পারি। পশ্চিমবাংলায় এটি একটি সাফল্য। এখানে তিন হাজার যে বনরক্ষা কমিটি আছে, তার মাধ্যমে আমরা প্রতি পাঁচ বছর বনরক্ষা কমিটির শতকরা ২৫ ভাগ বন সম্পদ বিক্রির টাকা পাই। এটা আমরা আদিবাসী মানুষ এবং জঙ্গল এলাকার মানুষদের দিই, তারা এতে উপকৃত হয়। এটা আমাদের বিভাগীয় কাজকর্ম নয়, সরকারের সামগ্রিক যে দৃষ্টিভঙ্গি তার কাজকর্মের সুফল এবং সেই সফলতা এই সম্প্রদায়ের মানুষরা পেয়ে থাকে। তারপরে জমি বিতরণের ক্ষেত্রে আমরা দেখি যদি ৬ ভাগ আদিবাসী থাকে তাহলে ১৫ ভাগ জমি তারা পেয়ে থাকে এবং যদি ২২ ভাগ তফসিলি সম্প্রদায় থাকে তারা কিন্তু জমি পাচ্ছে ৪৪ ভাগ। সাধারণ যে গড় হিসাব আছে তাতে সব জায়গাতে সংরক্ষণের সুযোগ নেই। কিন্তু তবুও আমরা দেখি যে অগ্রাধিকারের তালিকাতে আদিবাসী এবং তফসিলি মানুষেরা বেশি সুযোগ সুবিধা পায় অন্যান্যদের চেয়ে। স্বাভাবিকভাবে শিক্ষার ক্ষেত্রে সরকারের দৃষ্টিভঙ্গির দ্বারাই তারা উপকৃত হয়। এবং তাতে যে ফাঁক-ফোকর থাকে সেই ঘাটতি আমরা পূরণ করে থাকি। সরকারি কাজকর্মের মধ্যে যেটুকু ফাঁক-ফোঁকর থাকে সেগুলোকে গোঁজা দেওয়া হচ্ছে আমাদের দপ্তরের কাজ। অর্থাৎ সহায়ক শক্তি হিসাবে আমাদের দপ্তর কাজকর্ম করে থাকে। যেমন শিক্ষা বিভাগ শিক্ষা প্রতিষ্ঠানের মাধ্যমে যথা প্রাথমিক বিদ্যালয়, মাধ্যমিক এবং কলেজ স্থাপন করেছে। সেখানে সব ছেলে মেয়েরা পড়তে যায়। সেখানে এই আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের ছেলে মেয়েদের বই কিনে দিয়ে থাকি এবং হোস্টেলে থাকার সুযোগ করে দিই। তারা যাতে টিউশন ফি ঠিকমতো দিতে পারে এবং কলেজে ঠিকমতো পড়তে পারে তার সুযোগ আমরা করে দিই। তারপরে পানীয় জল সরবরাহের ক্ষেত্রে যে দপ্তর আছে তাদের বাদ দিয়ে আদিবাসী অধ্যুষিত এলাকাতে, যারা জঙ্গলে থাকে তাদের জন্যে আমরা ওখানে কুয়ো করে দিই অথবা টিউবওয়েল বসিয়ে দিই। এইভাবে আমরা ওদেরকে সাহায্য করে থাকি। এইরকম সহায়ক কাজ আমরা করে থাকি। এইসব কাজকর্মের মধ্যে শিক্ষা বিষয়ে যাতে আমরা এগিয়ে যেতে পারি সেই কারণে আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষের জন্য বহু বিধও প্রকল্প নেওয়া হয়েছে। বাজেট বইতে বিস্তারিত বলা আছে; এই ব্যাপারে আমি আর বলতে চাই না। আজকে এরফলে এই সম্প্রদায়ের মানুষেরা শিক্ষার ক্ষেত্রে আরও বেশি বেশি করে এগিয়ে এসেছে। শুধু প্রাথমিক বিদ্যালয় বা মাধ্যমিক বিদ্যালয়ের মধ্যে সীমাবদ্ধ নয়, কলেজ এবং বিশ্ববিদ্যালয় পর্যায়ে যেতে পেরেছে। এরফলে তফসিলি সম্প্রদায়ের মানুষেরাও এগিয়ে এসেছে। মাননীয় বিধায়ক কিরিটি বাগদী বললেন যে বেশকিছু ড্রপ আউটের সমস্যা রয়েছে। সাধারণ ছেলে মেয়েদের তুলনায় এই সম্প্রদায়ের ছেলেমেয়েদের স্কুলে শেষ পর্যন্ত যাওয়া হয়ে ওঠে না এবং ড্রপ আউটের সমস্যা হয়ে থাকে। তফসিলি জাতির তুলনায় তফসিলি সম্প্রদায়ের মধ্যে এই হারের পরিমাণ একটু

বেশি। সেই কারণে আমরা এটাকে বন্ধ করার জন্যে আশ্রম হোস্টেল চালু করেছি। যাদের আর্থিক অবস্থা খুব খারাপ কিংবা স্কুল বহু দূরে থাকার ফলে পড়ার পরিবেশ নেই, কিংবা ছাগল পালানিতে যেতে হয়। অথবা বাড়িতে বাবা মা কাজে যাওয়াতে ছোট বাচ্চা আগলাতে হয় তাদের জন্যে আশ্রম হোস্টেল তৈরি করেছি। পশ্চিমবঙ্গে ২২৬টি আশ্রম হোস্টেল চালু করেছি। আশ্রম হোস্টেলগুলোতে এর থেকে পড়াশুনা করার সুযোগ পাচ্ছে। সুভাষবাবু একটা প্রশ্ন তুলেছেন যে, আশ্রম হোস্টেল করেছেন কিন্তু হঠাৎ করে এক বছরে আরও ৩৬টি হোস্টেল কি করে করবেন। একটু গভীরভাবে এটা দেখলে দেখবেন যে, এই যে ৩৬টি আশ্রম হোস্টেল চালু করতে চলেছি এগুলোর কোনটা গত বছরে টাকা মঞ্জুর হয়েছে, কোনটার বা তার আগের আর্থিক বছরে মঞ্জুর হয়েছে।

এখন সম্পূর্ণ হয়ে গেছে, তার রিপোর্ট আমরা পেয়ে গেছি। এইগুলি এই আর্থিক বছরে চালু করতে পারব। তেমনি সেন্ট্রাল হোস্টেল এর ক্ষেত্রে একই কথা প্রযোজ্য। ৫। ৬ বছর আগে যেগুলি মঞ্জুর করা হয়েছিল সেইগুলির ঘরবাড়ি তৈরি বিভিন্ন পর্যায়ে ছিল। এখন এইগুলি রেডি হয়ে গেছে। ১৯টি আশ্রম হোস্টেল এই বছরে চালু করতে পারব। সুভাষবাবুকে আমি বলব, আমরা যে কর্মসূচি নিয়েছি, যে তালিকা করেছি, তাতে জুন মাসের বাকি কয়টা দিন এবং জুলাই মাসের ১৫।১৬ তারিখ নাগাদ ১৯টার মধ্যে ৯টা চালু করতে পারব। তারপরে নির্বাচনের জন্য বন্ধ রাখতে হবে। মাস দুই আড়াই এটা থাকবে। তারপরে বাকিগুলি নভেম্বর ডিসেম্বর মাসের মধ্যে চালু করতে পারব; যেভাবে কাজ এগুচ্ছে তাতে ১৯টা চালু করতে পারব। ৫টি আবাসিক বিদ্যালয় যেটা শুধুমাত্র আদিবাসিদের জন্য এইগুলি হলে ওদের আরও উৎসাহিত করবে, ভাল মানের শিক্ষা হবে, এইভাবে আমরা কাজকর্ম করার চেষ্টা করছি। কিরিটিবাবু কিছু কথা বলেছেন, বিছানাপত্র খাওয়া-দাওয়া ইত্যাদি বিষয়গুলি নিম্নমানের। প্রত্যেকটি আশ্রম হোস্টেলকে কেন্দ্র করে কমিটি করা আছে, সেখানে প্রধান আছেন, সভাপতি আছেন, জনপ্রতিনিধিরা আছেন। এই কমিটি বেনিফিসিয়ারি সিলেকশন খাওয়া-দাওয়া, ইত্যাদি এইগুলি করে। আমরা দুইজন মন্ত্রী আছি, দপ্তরের ডাইরেক্টোরেট এর অফিসাররা আছেন, সব সময় তারা গিয়ে দেখতে পারেননা, তবে নির্দিষ্ট অভিযোগ যদি থাকে নিশ্চয় তদন্ত করে দেখব। তবে নিচের তলায় যে কমিটি আছে, ব্লক ওয়েলফেয়ার কমিটি বা জেলা ওয়েলফেয়ার কমিটি তারা কাছ থেকে দেখেন, আশাকরি তাতে ভাল হবে। আমরা চেষ্টা করছি, ৩০০ টাকা যেটা সেটা যাতে বাড়ান যায়, তার উপর মূল্যবৃদ্ধি ঘটেছে, আমাদের আশা অর্থ দপ্তর মঞ্জুরি দিলে তাহলে খাওয়া দাওয়ার মানটা ভাল রাখতে পারব। সামগ্রিকভাবে বলতে পারি, বিচ্ছিন্নভাবে মঙ্গল করা যাবেনা, সেটা আমরা চেষ্টাও করিনা। সামগ্রিকভাবে গরিব মানুষের জন্য পিছিয়ে পড়া মানুষের জন্য বামফ্রন্ট সরকারের যে

সামগ্রিক দৃষ্টিভঙ্গি তার সঙ্গে তালে তাল মিলিয়ে আমাদের দপ্তর যে কাজ করে যাচ্ছেন তার সুফল হিসাবে বলতে পারি, পঞ্চায়েত নির্বাচনে তারা প্রতিনিধি নির্বাচিত হচ্ছেন গ্রামোন্নয়ন কাজে সফলতার সঙ্গে তারা এগিয়ে চলেছেন কৃষি কুটির শিল্প এবং উন্নয়নমূলক প্রকল্পে সব কিছুর স্বার্থে নিজেরা মাথা উঁচু করে দাড়াচ্ছে নিজেদের জীবন উন্নত করছেন, যার জন্য আজকে জাতিগত বৈষম্য বা নিপীড়ন ঘটেনি। এটা হচ্ছে পশ্চিমবাংলার গৌরব। এই গৌরব আরও বৃদ্ধি হবে, সেইদিকে লক্ষ্য রেখে আমরা সকলকে নিয়ে এগিয়ে যেতে পারব, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্যবৃন্দ আমাদের দুর্ভাগ্য যে আজকে আমাদের কাজগুলির সমালোচনা করার লোক নেই, আমাদের বন্ধুরা কিছুটা বলেছেন। কিন্তু বিরোধী পক্ষের সমালোচনা আমরা পেলাম না। পশ্চিমবাংলার তফসিলি জাতি তফসিলি উপজাতি এবং ও.বি.সি. সংখ্যা বা হার প্রায় ৪০ এর কাছাকাছি - ৩০ পার হয়ে গেছে, তফসিলি যেটুকু ছিল ২৮ শতাংশ, ও.বি.সি. ১৪।১৫ শতাংশ হয়ে গেছে, অর্থাৎ ২৮ প্লাস ১৪ মানে ৪২ শতাংশ এই অবস্থাটা হয়ে গেছে মোট জনসংখ্যার।

তফসিলি জাতি, উপজাতি এবং অন্যান্য অনগ্রসর সম্প্রদায়। এই জনসংখ্যার সব সমস্যা সমাধানের উপায় আমাদের কাছে নেই, কিন্তু কিছু পরিপূরক সমস্যা মেটানোর জন্যই আমাদের এই বাজেট এবং এদের পক্ষে নিশ্চয় কিছু কথা বলার প্রয়োজন ছিল। কিন্তু তারা তেমন প্রয়োজন বোধ করল না। ওদের যে ইস্যুটা ছিল সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, ওদের প্রতিবাদের যে ভঙ্গি সেটা আমি ছেড়েই দিলাম। আজকে কংগ্রেসের এই বাজেট আলোচনায় অনুপস্থিতি আশা করি পশ্চিমবাংলার এই ৪২ শতাংশ অনগ্রসর শ্রেণীর মানুষরা লক্ষ্য করবেন। কৃষ্ণপ্রসাদ দুলে মহাশয় এখানে একটা কথা তুলেছেন, আজকাল ডিপার্টমেন্টকে বলছে অনগ্রসর শ্রেণী কল্যাণ বিভাগ। আগে এই ডিপার্টমেন্টের নাম ছিল এস.সি, এস.টি ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট। এইরকম নামে ভারত সরকারের কোনও ডিপার্টমেন্ট নেই। আগে ছিল কল্যাণ মন্ত্রক, এখন এমপাওয়ারমেন্ট যাইহোক, সংবিধানে শিডিউল কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের চিহ্নিত করার ব্যবস্থা আছে। রাষ্ট্রপতির একটি আদেশবলে তফসিলি জাতি এবং উপজাতিদের চিহ্নিত করা হয়েছে। সমস্ত রাজ্যে রাজ্যে রিজার্ভেশনের একটা ধারা আছে, কিন্তু সেখানে ব্যাকওয়ার্ড ক্লাস বা অনগ্রসর সম্প্রদায়ের মানুষরা বিভিন্ন চাকরিতে তেমনভাবে প্রতিনিধিত্ব করছেন না, তাদের জন্যই রিজার্ভেশন ব্যবস্থা রাখা হোক। এখন বলা হচ্ছে অনগ্রসর সম্প্রদায়ের মানুষদের জন্য এটা করা হোক। উদ্দেশ্যটা তফসিলি জাতি, উপজাতি, অনগ্রসর এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীর কথাও বলা হয়েছে। ও.বি.সি হচ্ছে অন্যান্য অনগ্রসর সম্প্রদায়, সব

মিলিয়ে হচ্ছে অনগ্রসর নামকরণ করা হয়েছে।

[3-20 — 3-30 p.m.]

মাননীয় সদস্যগণকে উপেন কিস্কু মহাশয় বলেছেন যে আমরা পরিপূরক হিসাবে কাজ করি, আমরা সমস্ত কিছুর দায়িত্ব পালন করিনা। শিডিউল কাস্টদের হাসপাতাল থেকে শ্মশানে জায়গা দেওয়ার দায়িত্ব আমাদের বিভাগের নয়। এই বিভাগের কাজ হচ্ছে কল্যাণ করা। আমরা মনেকরি অন্যান্যদের চেয়ে এই অনগ্রসর সম্প্রদায়ের মানুষ অনেক পিছিয়ে আছে, তাদের উপরের দিকে টেনে তুলতে হবে। এইজন্য, এক স্নেহশীলা জননী যেমন তার দুর্বল সন্তানের জন্য আলাদা কিছু তুলে রাখে, তার অন্যান্য সন্তানদের কিন্তু ঈর্ষা বা হিংসা করে না দুর্বল সন্তান যদি হুড়োহুড়ির মধ্যে না নিতে পারে। তেমনি সরকারও দুর্বল নাগরিকদের জন্য এখানে সন্তান বলা ঠিক হবে না - স্নেহশীলা জননীর মতো আলাদা করে কিছু তুলে রাখে। কিন্তু যেখানে সবার জন্য বন্টন করা হয়, সেখানেও উচিত মতো তারা পাবে। যেমন, পশ্চাদপদ এলাকায় রাস্তা নেই, সেটা পূর্ত দপ্তর করবে, এই দপ্তর করবে না সেটা সবার জন্য। কিন্তু তার পরেও যদি দেখা যায় কিছু কম পড়ছে, সেখানে পরিপূরক হিসাবে এই দপ্তর কিছু দেয়। যেমন শিক্ষার ক্ষেত্রে স্টাইপেন্ড বা স্কলারশিপ দেয় যেটা অন্যান্য বিভাগ বা শিক্ষাদপ্তর দেয় না। যেমন স্কুলে পড়তে হলে হোস্টেলে থাকতে হবে। স্কুলে হোস্টেল থাকলে অন্যান্য ছাত্রদের মতো থাকতে পারে। কিন্তু যারা গ্রামাঞ্চল থেকে আসে পড়তে, অথচ স্কুলে হোস্টেল নেই, সেখানে এই বিভাগ তাদের থাকার ব্যবস্থা করে হোস্টেলে। আপনাদের অবগতির জন্য জানাই, এটা শুরু করেছিলেন আমাদের আম্বেদকর, এডুকেশন সোসাইটি বলে একটি সোসাইটি তৈরি করেছিলেন। তিনিই প্রথম এদের জন্য হোস্টেল তৈরি করতে শুরু করেছিলেন। আমরা সেইরকমই চেষ্টা করি। কিন্তু মেডিক্যাল কলেজ বা ইঞ্জিনিয়ারিং কলেজে যে হোস্টেলগুলো আছে, সেখানে এস.সি. এস.টি. বা ও.বি.সি.দের প্রবেশ-নিষেধ নয়। বরং সেখানে রিজার্ভ করার প্রস্তাব দিয়েছে সরকার। তাদের জন্য আলাদা স্কুল নেই, যা আছে তাই, তার মধ্যেও সরকার নির্দেশ দিয়েছে যে, তাদের জন্য রিজার্ভেশন রাখতে হবে যদি তারা ভিড়ের মধ্যে স্থান না পায় সেখানে। কেন এই বিশেষ ব্যবস্থা? অনেক মাননীয় সদস্যই মনবেদনা জানিয়েছেন যে, যেখানে ৭০ পারসেন্ট নম্বর পেয়েও একজন জেনারেল ক্যান্ডিডেট ভর্তি হতে পারছে না, সেখানে ৬০ পারসেন্ট নম্বর পেয়েই একজন এস.সি. বা এস.টি. ক্যান্ডিডেট ভর্তি হয়ে যাচ্ছে সেই কলেজেই। এখানে অনেক প্রটেস্ট শুনেছি। এই বিষয়ে পরিষ্কার ধারণা থাকা দরকার। এখানেও একই দর্শন-দুর্বল সন্তান যদি কুড়িয়ে দিলে কুড়িয়ে নিতে না পারে, তার জন্য স্নেহশীলা জননি আলাদা করে তুলে রাখে। সেই জন্য, বিশ্ববিদ্যালয় থেকে যে নম্বর দেওয়া হবে অনার্স পেতে

হলে এত নম্বর চাই, সেটা দেখতে হবে, কলেজগুলো ইচ্ছেমতো নম্বর বেঁধে দিল তা নয়, নিয়ম মতো নিতে হবে।

বিরোধীরা এখানে নেই। তারা কিছু কাট মোশন দিয়েছিল, তা থেকে মূল কিছু সমালোচনা সংগ্রহ করেছি। একটা হচ্ছে, শংসাপত্র বা সার্টিফিকেট পেতে অসুবিধা হয়। মন্ত্রী হিসাবে বলছি, এই ব্যবস্থায় আমিও সন্তুষ্ট নই। কিন্তু সন্তুষ্ট না হলে কি হবে, যদি দরজা খুলে দিই, তাহলে বন্যার জল ঢুকে যাবে, আর দরজা বন্ধ করলে অভিপ্রেত জলটাও ঢুকবে না। মেডিক্যাল কলেজে হালকা সার্টিফিকেট নিয়ে ঢুকে গেছে। সেই দায়িত্ব অফিসারদের। সার্টিফিকেট দেওয়ার দায়িত্ব মন্ত্রীর নয়, পঞ্চায়েতের দায়িত্ব নয়, কারণ মন্ত্রী আসবে যাবে। কিন্তু অফিসার থেকে যাবে, তাঁকে বলা হয়েছে, দেখেশুনে যেন সার্টিফিকেট দেওয়া হয়। তবুও অফিসারদের কিছুটা সাহায্য করা হয়েছে যে, তাদের কিছুটা দায় দায়িত্ব আমরা নিচ্ছি। এর আগেও বিরোধীপক্ষের বন্ধুদের বলেছি যে, সার্টিফিকেট ইজি করার ব্যাপারে যদি কোনও পরামর্শ দেন, তাহলে সেটা আমি দেখে গ্রহণ করার চেষ্টা করব। কিন্তু কোনও দিক থেকেই পরামর্শ আসেনি। আমি আবার বলতে চাই যে, আমরা যে ব্যবস্থা করেছি সেটা ছাড়াও আরও যাতে কিছু করা যায়, সেটার ব্যাপারে ভাবছি। রং সার্টিফিকেট যাতে কেউ না পায়, অথচ ঠিকমতো তাড়াতাড়ি পায়, এই সম্পর্কেও ভাবছি। এখানে মাননীয় সুভাষ গোস্বামী সার্ভে করার ব্যাপারটা বলছেন। আমি এটা ভেবে দেখব। এটা ঠিকই যে এতদিন পরে সামগ্রিকভাবে সার্ভে করে ব্যাপারটা কোথায় দাঁড়িয়েছে, তা আয়নায় মুখটা দেখা যাবে। এটার দরকার আছে। এটা বিবেচনা করব এটুকু বলছি। পি ই টি সির ব্যাপারে একজন বলেছেন। এটা বিবেচনা করে দেখব। স্পেশ্যাল ইনপুটস দিয়ে এদের সমান করে তুলতে হবে। ইট ইজ এ কোয়েশ্চেন অফ ইন্ট্রিগেশন। শতকরা ৪০-৫০ ভাগ মানুষই অনগ্রসর সম্প্রদায়ের মানুষ। সবশেষে কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুরের একটা কবিতার লাইন তুলে আমার বক্তব্য শেষ করব।' যারে তুমি নিচে ফেল সে তোমারে বাঁধিবে যে নিচে, পশ্চাতে ফেলিছ যারে, সে তোমারে পশ্চাতে টানিবে।' সবাইকে একসঙ্গে যেতে হবে। ওদেরকে এবেল করতে হবে। রিজার্ভেশনের যারা সমালোচনা করেন তাদের আমি বলি যে, কবিগুরুর ওই কথাগুলি যেন তারা মনে রাখেন। এই কথা বলে বাজেটের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-34 p.m.]

## Demand No. 41

**Mr. Speaker :** There are 58 cut motions. Cut motions are not

moved.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs.241,21,88,000 be granted for expenditure under Demand No.41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210 Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2230—Labour and Employment (Tribal Areas Sub-Plan), 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2236—Nutrition (Tribal Areas Sub-Plan), 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403 Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 2852—Industries (Food and Beverages) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital Outlay on Other Social Services (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-

Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan) and 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan)'' during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs.79,60,25,000 already voted on account.) was then put and agreed to.

## Adjournment

The House was the adjourned at 3.34 p.m. till 11 a.m. on Thursday, the 24th June, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 24th June, 1999 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 11 Ministers, 07 Ministers of State and 115 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions
### (To which Oral Answers were given)

**মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল**

*৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মুখ্যমন্ত্রীর সচিবালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে ১৯৯৮-৯৯-এর আর্থিক বছরে সংগৃহীত অর্থের পরিমাণ কত;

(খ) উক্ত তহবিল থেকে ঐ বছরে রাজ্যের বন্যাদুর্গত জেলাগুলির জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে (জেলাওয়ারী); এবং

(গ) দরিদ্র মানুষের চিকিৎসার প্রয়োজনে কতজনকে ঐ বছরে মোট কি পরিমাণ সাহায্য দেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) পাঁচ কোটি চব্বিশ লক্ষ চুয়াত্তর হাজার আটশ আটান্ন টাকা নয় পয়সা (টাঃ ৫,২৪,৭৪,৮৫৮.০৯ পঃ)

| (খ) | জেলা | পরিমাণ |
|---|---|---|
| | মালদা | দু কোটি পঁচিশ লক্ষ টাকা |

(টাঃ ২,২৫,০০,০০০.০০)

মুর্শিদাবাদ পঁচাত্তর লক্ষ টাকা (টাঃ ৭৫,০০,০০০.০০)

মোট তিন (৩) কোটি টাকা।

(গ) ২৮৭ জনকে।

পঁচিশ লক্ষ পঁচানব্বই হাজার দু'শত চুয়াত্তর টাকা (২৫,৯৫,২৭৪.০০ টাকা) সাহায্য দেওয়া হয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন করছি। গত বছর আমাদের রাজ্যে যে ভয়াবহ বন্যা হয়েছিল সেই বন্যার সময় প্রধানত ক্ষতিগ্রস্থ হয়েছিল মালদা এবং মুর্শিদাবাদ জেলা। আপনি আপনার ত্রাণ তহবিল থেকে ৩ কোটি টাকা সাহায্য করেছেন। যে টাকা আপনি সাহায্য করেছেন সেই টাকা জেলায় কিভাবে খরচ হবে তার কোনও সুপারিশ বা নির্দেশনামা আপনার দপ্তর থেকে দেওয়া হয়েছে কি না সেটা অনুগ্রহ করে জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ দেওয়া হয়েছে আমি দুটি জেলায় গিয়েছি জেলায় কমিটি করা হয়েছে, জেলা সভাধিপতি আছেন, অন্যান্য জন প্রতিনিধিরা আছেন, এম. এল. এ.-রা আছেন এবং ডি. এম. আছেন, তাঁরা ওই খরচের ব্যবস্থা করেন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমাদের রাজ্যে আমরা দেখেছি যে বহু দরিদ্র মানুষ এবং মধ্যবিত্ত সম্প্রদায়ের মানুষ চিকিৎসার জন্য ব্যয়বহুল চিকিৎসার জন্য বিশেষ করে হার্ট অপারেশন, হার্টের বিভিন্ন অসুখ, পেসমেকার বসানো ইত্যাদি ব্যয় বহুল চিকিৎসার জন্য আপনার ত্রাণ তহবিল থেকে সাহায্যের জন্য আবেদন করেন। সেই আবেদনে জন প্রতিনিধি, সাংসদ, বিধায়ক তাঁরা সুপারিশ করেন আপনার কাছে অনুরোধ করেন এটা সহানুভূতির সঙ্গে বিবেচনা করার জন্য এবং আপনি সেটা বিবেচনাও করেন। গত বছর ২৮৭ জনকে এই বাবদ সাহায্য আপনি করেছেন। আমি আপনার কাছে বিনীত ভাবে জানতে চাইছি এই বিধায়ক, জনপ্রতিনিধিরা যে সুপারিশ করে এবং আপনি যে সাহায্য মঞ্জুর করেছেন। এই সুপারিশ যারা করছেন সেই সাংসদ বা বিধায়কদের চিঠি দিয়ে জানানো যে আপনার এই সুপারিশ অনুযায়ী এই ধরনের সাহায্য মঞ্জুর করা হয়েছে এই ধরনের কোনও ব্যবস্থা আপনি করবেন কি? যেমন আমরা জানি প্রধানমন্ত্রী ত্রাণ তহবিল থেকে সাহায্যের জন্য যারা আবেদন করেন এবং যে জনপ্রতিনিধিরা সুপারিশ করেন তাদের প্রধানমন্ত্রীর সচিবালয় থেকে জানিয়ে দেওয়া হয় যে আপনার সুপারিশকৃত ওই ব্যক্তিকে আমরা এই বাবদ সাহায্য করেছি। আপনার এই ধরনের

কোনও ব্যবস্থা আছে কি না? না থাকলে এটা করবেন কি না সেটা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সুপারিশ অনুযায়ী টাকা দেওয়া হয়। তাছাড়াও, নিজেরা অনেকে সাহায্য চান। তাদেরও দেওয়া হয়। যারা সুপারিশ করেন—একটা নিয়ম আছে আমাদের, আশা করি সেটা রক্ষিত হচ্ছে—তাদের জানানো হয়, দেওয়া হয়েছে কি হয়নি। যদি না হয়ে থাকে কেন। কারণ, সব সময় দেওয়া যায় না যেভাবে দরখাস্ত আসে। উদাহরণ স্বরূপ বলা যায়, হয়ত একজনের অসুখ হয়েছে তার ৫ হাজার টাকা প্রয়োজন। কিন্তু মেডিক্যাল সার্টিফিকেট সময় মতো আসেনি বা দেয়নি। সেই জন্য তারা টাকা সময় মতো পাচ্ছে না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** ১৯৯৮।৯৯ সালে চিকিৎসার জন্য যারা আবেদন করেছিলেন তাদের মধ্যে ১৮৭ জনকে আপনি কিছু অর্থ সাহায্য করেছিলেন। এবছর চিকিৎসার জন্য সাহায্য চেয়ে কতজন আবেদন করেছিলেন এবং ম্যাকসিমাম ইন্ডিভিজুয়াল হেডে কত টাকা দেওয়ার ব্যবস্থা আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর হচ্ছে, এই রকম কোনও কিছু ঠিক নেই। এটা নির্ভর করে কি চিকিৎসা হবে, কত টাকা প্রয়োজন তার উপর। যদি হার্টের অপারেশন হয় তাহলে অনেক খরচ। আমরা আংশিক ভাবে দিই। কিন্তু কত দিই, তার কোনও নিয়ম নেই। আমরা অবস্থা বুঝে ব্যবস্থা করি।

আর, আগে প্রশ্নের উত্তরেই বলেছি, ১৯৯৮।৯৯ সালে ২,৩০০-টা দরখাস্ত এসেছে এবং তার মধ্যে ৪১১ জনকে নানা ভাবে চিকিৎসার টাকা দেওয়া হয়েছে বা চিকিৎসা পাইয়ে দেওয়া হয়েছে। আবার, কখনও হয়ত সাইক্লোন বিধ্বস্ত পরিবার-বর্গকে দেওয়া হয়েছে যদি তাদের দুরাবস্থা হয়ে থাকে। কিন্তু অনেকগুলো কেস এখনও পেন্ডিং আছে, বাতিল করিনি। ২,৪৫০-টা। ৬০০-টার কোনও মেডিক্যাল কাগজ-পত্র নেই। চিকিৎসার কি দরকার, চিকিৎসকের সার্টিফিকেট নেই। আরেকটা ক্যাটাগরি আছে যারা নিজেরা কিছু জোগাড় করে। যেমন, হার্ট অপারেশনের ক্ষেত্রে। এবং বাকি আমরা দিই। যখন তারা সেটা জোগাড় নিজেরা করতে পারেন না তখন আমরাও দিই না। এই রকম ১,৩০০-টা কেস আছে। তবে এগুলো আমরা বাতিল করিনি। তারা টাকা জোগাড় করতে পারলে পাবেন। সাম্প্রতিককালে ৪৫০-টা কেস পেয়েছি। আমরা একজনকেও দিতে পারিনি। আমরা স্ক্রুটিনি করছি এবং প্রায় ১০০ জনের মতো স্যাংশন হয়ে গেছে, পেয়ে যাবে। বাকি ৪৫০-টা আমরা দেখছি কি ভাবে দেওয়া যায়। এটা পরের কথা।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন, আপনার তহবিল থেকে জন-

প্রতিনিধিদের সুপারিশের ভিত্তিতে সাহায্য করেছেন। আমি আপনার দপ্তরে প্রায় ৮।৯ মাস হয়ে গেল হার্ট সার্জারির জন্য প্রায় লক্ষাধিক টাকার খরচ হয়—দরখাস্ত করেছিলাম। কিন্তু এ ব্যাপারে কিছু জানতে পারিনি। তাই আমি আশা করব, যারা দরখাস্ত করছে তা স্যাংশন হল কি না, পাবে কি না, তা চিঠি দিয়ে জানানো দরকার। আমরা জনপ্রতিনিধিরা রেকমেন্ডেশন করছি সুতরাং এ বিষয়ে আমরা একটা করে চিঠি পেলে ভাল হয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** আগেই তো এ প্রশ্নের জবাব দিলাম। সুপারিশ যারা করেন তাদের জানানোর কথা। এই নিয়ম আছে। কোথাও যদি কিছু না হয়ে থাকে তাহলে তারা বলবেন আমরা জানিয়ে দেব।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন—আমরা দেখেছি যে, আপনার নর্মস মেনে যাঁরা দরখাস্ত করে থাকেন তাঁরা ৩-৪ মাসের মধ্যেও কোনও কিছু উত্তর পাননি। অনেক সময় এর থেকে প্রমাণ হয় যে আপনার তরফ থেকে কিংবা আপনার দপ্তরে যাঁরা কাজ করেন তাঁদের নেগলিজেন্স আছে। আমি নিজে ব্যক্তিগত ভাবে দরখাস্ত সুপারিশ করার পরও তাঁরা টাকা পাননি। অনেক রোগী মারা গেছেন। সে ক্ষেত্রে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি দৃষ্টান্ত দেবেন, আপনাকে চিঠি দিয়ে দেব।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন—এবারে প্রচন্ড খরায় জেলার পর জেলা বিপর্যস্ত হয়েছে। সেই খরার সময় ত্রাণ দপ্তর থেকে কোনও সাহায্য আপনারা দিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** দেওয়া হয়েছে। প্রাকৃতিক বিপর্যয় নানা রকম হয়। খরা তার মধ্যে একটা। সেখানেও কিছু টাকা দেওয়া হয়েছে। আমার কাছে একটা হিসাব দেখছি, তাতে ১৯৯৯ সালে ৩১শে মার্চ পর্যন্ত ড্রাউট রিলিফ ফান্ডে দেওয়া হয়েছে ৪ লক্ষ ৩৯ হাজার ৪০০ টাকা।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা প্রশ্ন করছি। তিনি মাননীয় বিধায়ক শ্রী অশোককুমার দেবের প্রশ্নের উত্তরে বললেন যে স্পেসিফিক কেস থাকলে জানাবেন। আমি ১৯৯৮-৯৯ সালে ব্যক্তিগত ভাবে ১৯টি আবেদন পত্র সুপারিশ করে মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরে পাঠিয়েছিলাম চিকিৎসার জন্য আবেদন জানিয়ে। তাঁরা যথার্থই গরিব পরিবারের লোক। তাঁদের মেডিক্যাল

প্রেসক্রিপশন, এস্টিমেশন তাঁদের চিকিৎসার জন্য দিয়েছিলেন। সেটা দেখে শুনে পাঠানো হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত একজনও সাহায্য পাননি। মাননীয় জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় বললেন যে, কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে সাহায্য চাইলে সেই আবেদন পত্রে যদি কোনও ডেফিসিয়েন্সি থাকে তাহলে সেটা প্রধানমন্ত্রীর দপ্তর থেকে জানানো হয় যে, আপনারা মাসিক আয়ের সার্টিফিকেট নেই বা চিকিৎসার সার্টিফিকেট নেই ইত্যাদি। তখন সেগুলো পাঠালে তারা কন্সিডার করবে। মাননীয় মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে সেরকম কোনও ব্যবস্থা আছে কিনা যে ডেফিসিয়েন্সি থাকলে সেই দপ্তর ক্লারিফিকেশন চেয়ে পাঠাবে। কারণ নিরক্ষর, গরিব, অর্ধ-শিক্ষিত মানুষ সব সময় নিয়ম-কানুন জানেন না। এবং তাঁরা নর্মসগুলো ঠিকমতো ফুল-ফিলও করতে পারেন না। যদি এরকম কোনও ব্যবস্থা থাকে তাহলে তাঁরা আর্থিক সাহায্য পেতে পারেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে নিয়ম আছে। আপনার ১৯টা কেন দেওয়া হয়নি ৪ মাসের মধ্যে—আপনি যদি ওগুলো একটু পাঠিয়ে দেন তাহলে আমার অফিসে আমি জিজ্ঞাসা করব কেন পাঠানো হয়নি।

### মাটির নিচে জলস্তর পরীক্ষা

*৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৯) **শ্রী রামপদ সামন্ত ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি ব্লকে "মাটির নিচে জলের স্তর" পরীক্ষা করার ব্যবস্থা সম্পন্ন হয়েছে; এবং

(খ) গ্রীষ্মকালে জলের স্তর নেমে যাওয়া এলাকায় কতজন পিছু একটি করে সিলিণ্ডার বা মার্ক থ্রি টিউবওয়েল স্থাপনের সরকারি ব্যবস্থা রয়েছে?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) কেন্দ্রীয় ভূগর্ভস্থ জল পর্ষদ এবং মিষ্টি জল অনুসন্ধান অধিকার প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করা হয়। তারা নিয়মিত জল স্তর পরীক্ষা করে।

(খ) সাধারণত ২৫০ জন পিছু একটি নলকূপের ব্যবস্থা রাখা হয়। বিশেষ পরিস্থিতিতে জরুরি ভিত্তিতে পানীয় জলের নতুন উৎস স্থাপন করা হয়।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মেদিনীপুর জেলার পিংলা ব্লকে এই ধরনের কোনও পরীক্ষা সম্পন্ন হয়েছে কি?

**শ্রী গৌতম দেব ঃ** প্রতি বছর পশ্চিমবঙ্গের মাটির তলার জল কমছে, না বাড়ছে তা নিয়মিত পরীক্ষা করার ব্যবস্থা আছে। ভারত সরকারের সংস্থা সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড এবং পশ্চিমবঙ্গ সরকারের একটা সংস্থা 'সুইড' এই কাজ করে। সারা পশ্চিমবাংলার দার্জিলিং থেকে সুন্দরবন পর্যন্ত সমস্ত ব্লকের অবজারভেটোরি ওয়েল রেখে প্রতি তিন মাস অন্তর জলোস্তরের ওঠা নামা, ফ্ল্যাকচুয়েশন লেভেল-এর রেকর্ড রাখে। গত ১০ বছর ধরে ওয়াটার টেবল ফ্ল্যাকচুয়েশন লেভেল কম্পিউটার দিয়ে দেখা হচ্ছে। তাতে দেখা যাচ্ছে যে, মেদিনীপুরের পিংলায় জল কমেছে। গতবারে অনেক জায়গায়ই জল কমেছে। ৪.৫ থেকে ১১ মিটার মানে হচ্ছে ৬.৫ পর্যন্ত ওয়াটার লেভেল সেখানে কমেছে। নির্দ্বিধায় বলা যেতে পারে খুব বেশিই কম। এই হচ্ছে ফিগার। সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড এবং আমাদের 'সুইড', দুটি সংস্থাকে দিয়ে এই কাজ করি এবং তাদের রিপোর্টের ভিত্তিতে আমাদের কাজ হয়।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন ২৫০ জন পিছু একটি নলকূপের ব্যবস্থা করা হয়। যে সব জায়গায় জলের স্তর খুবই নিচে নেমে যাচ্ছে সে-সব জায়গায় যদি ২৫০ জনের জন্য একটা টিউবওয়েল বসানো হয় তাহলে সেগুলো থেকে অনেক সময়ে-ই ঠিক ঠিক জলের যোগান দেওয়া সম্ভব হয় না। সে সব জায়গায় ওভার হেড রিজার্ভার করে পাইপ ওয়াটার সাপ্লাই করে সমস্যার সমাধানের জন্য পরিকল্পনা গ্রহণ করা দরকার। সুতরাং ব্লকে ট্যাঙ্ক নির্মাণ করে বা পাইপ ওয়াটার সাপ্লাই সিস্টেমের জল সরবরাহের পরিকল্পনা গ্রহণ করেছেন তা দয়া করে জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে পর্যন্ত, অর্থাৎ বিরোধী সদস্যরা যখন পর্যন্ত এখানে গভর্নমেন্টে ছিলেন তখন পর্যন্ত তাঁরা তামাম পশ্চিমবাংলায় মিউনিসিপ্যালিটি বাদ দিয়ে যে গ্রামগুলি আছে সেই গ্রামগুলিতে যে সমস্ত মানুষরা বসবাস করেন—কোটি কোটি মানুষ—তাঁদের শতকরা ০.০৭ শতাংশ মানুষকে ট্যাপ ওয়াটার বা পাইপ লাইনের জল খাওয়াতেন। অর্থাৎ মোট গ্রামীণ জনসংখ্যার শতকরা ১ শতাংশও নয়। বামফ্রন্ট রাজত্বে সেটা বেড়ে বেড়ে লাস্ট ফাইনান্সিয়াল ইয়ারে এসে শতকরা ১৯.৬০ শতাংশ বা প্রায় শতকরা ২০ শতাংশ রুর‍্যাল এরিয়ার মানুষকে পাইপ ওয়াটার সাপ্লাই করা হচ্ছে। এর সাথে অন গোয়িং প্রোজেক্ট ধরলে শতকরা ২৬ শতাংশ থেকে শতকরা ২৭ শতাংশ লোককে এখন আমরা পাইপ ওয়াটারের জল খাওয়াচ্ছি। কিন্তু এই প্রোজেক্টগুলি খুবই কস্টলি। এক একটা প্রোজেক্ট করতে ১ কোটি, দেড় কোটি টাকা খরচ। সুতরাং এক দিনের মধ্যে তামাম পশ্চিমবাংলার সব লোককে পাইপ ওয়াটার খাওয়ানো সম্ভব নয়। আমাদের বাজেটে সেই সংস্থান নেই। আস্তে আস্তে হচ্ছে। যতক্ষণ তা না হচ্ছে ততক্ষণ হ্যান্ডবোর টিউবওয়েল, স্যালো দিয়ে জল তুলতে হচ্ছে।

যখন জল নেমে যায় তখন এই টিউবওয়েল অনেক সময়ে কাজ করে না। তার পরিবর্তে কনভারশন করে অর্থাৎ আমি বলছি ডিপ-ওয়েল যাকে বলে সিলিন্ডার-ওয়েল করে যেটা আরও গভীর থেকে জল আনতে পারে এইভাবে ক্রমশ কনভারশনের কথা বলেছি পঞ্চায়েতগুলিকে এবং সেটা ভালই হচ্ছে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন মিউনিসিপ্যালিটি এলাকা নয়, পৌরসভার এলাকা নয়, পঞ্চায়েত এলাকায় এই পাইপ লাইন দিয়ে জলের ব্যবস্থা হয়েছে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, হাওড়া জেলার কোন কোন পঞ্চায়েত এলাকায় এই সিস্টেম চালু হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** হাওড়া জেলার ম্যাপ দেখে আমি বলছি। কম্পিউটার জেলায় ধরে ধরে ম্যাপ করে প্রতিটি ব্লকে আলাদা-আলাদা দেখিয়েছি, সেই ব্লকে কতটুকু জায়গায় পাইপ ওয়াটারের জল পাচ্ছে, কতগুলি স্কীম চলছে আর কতগুলি জায়গায় জল পাবে এবং কোন ব্লকে পাইপ ওয়াটার নেই তার একটা ম্যাপ তৈরি করেছি। সেটা দেখাতে পারি। এখন হাওড়া জেলায় কোন কোন পঞ্চায়েত জল পাচ্ছে কি পাচ্ছে না সেটা আগে নোটিশ দিয়ে দিলে বলা যেতে পারত।

**শ্রী অমর চৌধুরি ঃ** এই যে জলের স্তর নেমে যাচ্ছে বহু জায়গায়, তার ফলে কি জমি ধ্বসে বা বসে যাওয়ার আশঙ্কা আছে? সে ব্যাপারে আপনি কি পরীক্ষা করে দেখেছেন?

**শ্রী গৌতম দেব ঃ** আমি জমি বিশেষজ্ঞ নই, আমি জলের কথা বলতে পারি। তবুও আমি বলতে পারি, সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ডের ইস্টার্ন রিজিওনের হেড-কোয়ার্টারের বড় বড় কর্তা-ব্যক্তিদের অফিসে ঘন-ঘন ডাকি এবং আমাদের সুইটের যারা আছেন তাদেরও ডাকি। তাদের বক্তব্য হচ্ছে, রাজ্য জুড়ে বোরো চাষ যে সময়ে হয় এবং ঘটনাচক্রে এটা গরমকালেই হয় এবং এবারে বৃষ্টি যেহেতু দেরিতে হয়েছে—বোরো চাষ ভালই হয়েছে—কোথাও কোথাও বাড়তি নেমে যায়। আবার বৃষ্টি নামলে জল ঠেলে উঠছে উপর দিকে। এখন মাটি ধ্বসে যায় সেইরকম আমি কিছু শুনিনি। এ ব্যাপারে জিওলজিস্টরা বলতে পারবে বা অন্যান্যরা বলতে পারবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আপনি এক প্রশ্নের উত্তরে জানালেন রুর‍্যাল এলাকায় নলবাহী জল বাড়তে-বাড়তে প্রায় ২০ পারসেন্টে দাঁড়িয়েছে এবং আপনি যেসব পরিকল্পনা নিয়েছেন তাতে বেড়ে দাঁড়াবে আগামী দিনে ২৬ থেকে ২৭ পারসেন্টে। আরবান

এলাকায় এখন কত পারসেন্ট মানুষকে পাইপ লাইন ওয়াটারের সাহায্যে জল পৌঁছে দিতে পেরেছেন এবং এ ব্যাপারে আপনার কি পরিকল্পনা আছে যেটা আগামী দিনে বেড়ে কত সংখ্যায় এসে দাঁড়াবে?

**শ্রী গৌতম দেব ঃ** ১৮৭টি মিউনিসিপ্যালিটির মধ্যে ৮২টি মিউনিসিপ্যালিটি পি.এইচ.ই. দেখে আর বাকি সি.এম.ডি. দেখে, সেটা আমি বলতে পারব না। আপনারা যখন সরকারে ছিলেন তখন মাত্র ৩২টি মিউনিসিপ্যালিটিতে নলবাহীতে ছিল, আর কোথাও ছিল না। আর এখন একটি মাত্র মিউনিসিপ্যালিটি ছাড়া সেটা হচ্ছে বাদুরিয়া। এই বাদুরিয়া মিউনিসিপ্যালিটিতে কাজ চলছে, আজকালের মধ্যে তারা জল পাবেন। এখন মিউনিসিপ্যালিটিগুলির মধ্যে ৮৪ পারসেন্ট মানুষ ট্যাপ ওয়াটারের জল খাচ্ছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, এই যে জল স্তর নেমে যায়, কিভাবে কতটা জল নামছে, কি পরিস্থিতি হচ্ছে, এই ভ্যাকুয়াম সৃষ্টি হচ্ছে, আর্সেনিক প্রভাব ঘটছে, এই সম্পর্কে গ্রামের মানুষ ঠিক তথ্য জানতে পারে না। কাজেই এই সব বিষয়ে আপনার দপ্তর থেকে কোনও অ্যাওয়ারনেস প্রোগ্রাম নেওয়া হয় কি না বা আছে কি না সেটা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** এটা ভাল প্রশ্ন করেছেন। এই বিষয়ে মুখ্যমন্ত্রী আগেও এই দপ্তরের মন্ত্রীদের বলেছিলেন, একটা মিটিংও হয়েছিল। মাটির তলা থেকে যে জল তোলা হয় তার ১০০ ভাগের জলের মধ্যে একাই ৭৫ ভাগ জল তোলে সেচ দপ্তর। আর ৬।৭ ভাগ জল তোলা হয় পানীয় জলের জন্য। আর বাকি ইন্ডাস্ট্রি এবং অন্যান্য পারপাসে মাটি থেকে যে জল তোলা হয়, মানুষ খায়, তার ৬।৭ ভাগ জল যেটা করে পি.এইচ.ই. আমার দপ্তর থেকে। ৭৫ ভাগ জল তোলে ইরিগেশন, মাইনর ইরিগেশন দপ্তর। স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েলের মাধ্যমে যে জল, সে বিষয়ে মন্ত্রীদের নিয়ে, সুইচ আছে, আমরা সকলকে নিয়ে আলোচনা করেছি জেলা পরিষদকে যুক্ত করে, গ্রাম পঞ্চায়েতকে যুক্ত করে। এই যে আধুনিক প্রযুক্তি এসেছে, এগুলি নিয়ে মানুষকে অ্যাওয়ানেসের বিষয়টা আরও বাড়াতে হবে। অবশ্য সরকারের আরও কিছু করণীয় কাজ আছে।

**শ্রী মহম্মদ বীন কাসেম ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি যে কথা জানতে চেয়েছিলাম তার খানিকটা জবাব পেয়েছি। তা সত্ত্বেও জিজ্ঞাসা করছি যে, এই যে বৈজ্ঞানিক ভিত্তিতে জল স্তর অর্থাৎ ওয়াটার লেভেল পরিমাপ করার ব্যবস্থা হয়েছে, আমি বিশেষজ্ঞ না হয়েও জানি, নিরাপদ পানীয় জল সরবারহ এবং চাষের ব্যাপারে জল পাবার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, কিন্তু আমাদের অভিজ্ঞতা হচ্ছে চাষের জন্য যে জল

তোলা হয় তার জন্য ওয়াটার লেভেল পরিমাপের ব্যবস্থা হয়েছে। সরকারি ভাবে নলকূপ স্থাপনের ক্ষেত্রে কিছু বাধা নিষেধ আরোপ করা হয়। কিন্তু বে-সরকারি ভাবে অনেক জায়গায় যেখানে জল স্তর নেমে যাচ্ছে, সীমাহীন ভাবে নলকূপ বসানো হচ্ছে তাতে অসুবিধার সৃষ্টি হয়, মন্ত্রী মহাশয়-এর কথা থেকে এটা বেরিয়ে এসেছে। কৃষি দপ্তর এবং আপনার দপ্তরের মধ্যে নিশ্চয়ই একটা নিয়মিত কো-অর্ডিনেশনের ব্যবস্থা থাকা দরকার, সেটা কি ভাবে হচ্ছে সেটা জানতে চাচ্ছি। এছাড়া যেখানে জল স্তর নেমে গেছে সেখানে নিরাপদ পানীয় জল এবং চাষের জলের জন্য এটা নিয়ন্ত্রণ করার পদ্ধতি আছে। এ ক্ষেত্রে আপনার কোনও উদ্যোগ আছে কি না?

**শ্রী গৌতম দেব ঃ** আমি আগেই বলেছি যে, এটার নাম হচ্ছে জল সম্পদ দপ্তর, নন্দবাবু যে দপ্তরের মন্ত্রী, এটা পি.এইচ.ই.। ৭৫ ভাগ জল একা তোলেন ঐ সেচ দপ্তর এবং ৬।৭ ভাগ জল তোলে পি.এইচ.ই.। এটা নিয়ে আলোচনা চলছে। আমি আগে ব্রহ্মময় বাবুর প্রশ্নের উত্তরে বলেছি যে, এই বিষয়ে আরও গভীরে যেতে হবে। এটা ১৩ মিটার নেমে গেছে, আবার কোথাও ১২ মিটার জল নেমে গেছে। এটা একটা বড় সমস্যা। এটা নিয়ে আলোচনা চলছে, আইনগত দিকও আছে। এটাকে কিভাবে রেস্ট্রিক্ট করা যায় আরও ভাল ভাবে দেখতে হবে।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রায় সমস্ত মিউনিসিপ্যালিটিতে ট্যাপের সাহায্যে জল খাচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, যেমন—ইলেক্ট্রিকের ব্যাপারে একটা মৌজায় ৩টি পোল পুতে দিয়ে বলা হয়েছে যে গোটা মৌজায় ইলেক্ট্রিফায়েড হয়ে গেছে। আপনি মিউনিসিপ্যালিটির কথা বলছেন। সেখানেও একটা পার্টিকুলার ওয়ার্ডে হয়ত ট্যাপের জল দেওয়া হয়েছে, সেখানে সমস্ত মিউনিসিপ্যালিটি ধরে নিচ্ছেন না তো? আমি উদাহরণ দিয়ে বলছি। জঙ্গীপুর মিউনিসিপ্যালিটির ওয়ান-থার্ড অফ দি পিপল ট্যাপের জল পায়, বাকি টু-থার্ড জল পাচ্ছে না। এটা কি ধরে নেওয়া হচ্ছে যে সমস্ত মিউনিসিপ্যালিটির মানুষ ট্যাপের জল খাচ্ছে, এটা আমি জানতে চাচ্ছি?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী গৌতম দেব ঃ** এত সোজা হিসাব কেউ রাখে না, আমাদের সরকারি অফিসাররা এই রকম ভাবে করে না, সরকারের একটা আইন-কানুন আছে। জঙ্গীপুরের মাঝখানে নদী, যেটাকে কাটা খাল বলে, আসল গঙ্গা। এই গঙ্গার ডান দিকে জঙ্গীপুর বামদিকে রঘুনাথগঞ্জ। নিশ্চয়ই জানেন ডানদিকে জল আছে, বামদিকে জলটা নেই। মিউনিসিপ্যালিটির যে পপুলেশন ট্যাপ ওয়াটারের জল ১ লক্ষ লোকের মধ্যে ৪০ হাজার জল পাচ্ছে, ৬০

হাজার পাচ্ছে না। কলকাতায় ৪০ পারসেন্ট লোক ট্রিটমেন্ট করা পাইপ ওয়াটারের জল যেভাবে খাচ্ছে সেই ভাবে জঙ্গীপুরের লোকেরাও খাচ্ছে। এটা আপনি জানেন তো।

**আদমসুমারির কাজে বেকারদের নিযুক্তিকরণ**

*৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৯) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী পরেশনাথ দাস** ঃ স্বরাষ্ট্র (সংবিধান ও নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত আদমসুমারির সময় এই কাজে কিছু বেকার যুবক-যুবতীদের নিযুক্ত করা হয়েছিল;

(খ) সত্যি হলে, উক্ত কাজে নিযুক্ত বেকার যুবক-যুবতীর সংখ্যা কত ছিল; এবং

(গ) পরবর্তী আদমসুমারির সময় এই কাজে ঐ সমস্ত বেকার যুবক-যুবতীদের নিযুক্ত করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৬৭৫ জন।

(গ) আদমসুমারী কেন্দ্রীয় সরকারের কাজ। কেন্দ্রীয় সরকারের নির্দেশে রাজ্য সরকার আদমসুমারীর কাজ করেন। সংশ্লিষ্ট সমস্ত খরচ কেন্দ্রীয় সরকার বহন করেন। পরবর্তী আদমসুমারীর সময় অস্থায়ী নিয়োগ সংক্রান্ত কোনও নির্দেশ এখনও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায়নি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানালেন যে এটা সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের কাজ। এই পর্যন্ত ৬৭৫ জন এই কাজে নিযুক্ত ছিলেন, বললেন। আমার প্রশ্ন হল এই ৬৭৫ জনের মধ্যে কাউকে কি নিয়োগ কেন্দ্রীয় সরকার করেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে এই রকম তথ্য নেই। এটা লেবার ডিপার্টমেন্টের কাছে আছে কিনা জানি না। আসলে এটা লেবার ডিপার্টমেন্ট খোঁজ রাখে।

**শ্রী ইউনুস সরকার ঃ** এই যে ৬৭৫ জন সেনসাসের কাজে নিযুক্ত ছিল তাদের সম্পর্কে রাজ্য সরকার কোনও তথ্য রাখছে কিনা জানতে চাই। তাদের নিয়োগের ক্ষেত্রে—বিভিন্ন জেলায় যে নিয়োগ হচ্ছে—তাদের কোনও প্রায়রিটি দেওয়ার কথা সরকার

চিন্তা-ভাবনা করছে কি না জানতে চাই।

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রায়রিটি দেওয়ার কথা সেইভাবে নেই। আমি যতদূর খবর পেয়েছি কিছু লোককে কাজ দেওয়া হয়েছে আমাদের সরকারের পক্ষ থেকে।

**গৃহনির্মাণে ফ্লাই অ্যাশ**

***৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬৮) শ্রী রামপদ সামন্ত ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বাড়ি তৈরির নির্মাণ কৌশলে ফ্লাই অ্যাশ সিমেন্টের ব্যবহারকে জনপ্রিয় করার পরিকল্পনা নেওয়া হচ্ছে; এবং

(খ) গ্রামাঞ্চলে সস্তায় পাকাবাড়ি তৈরির জন্য মাটির সঙ্গে পরিমাণমতো সিমেন্ট মিশিয়ে মেশিনে চাপ দিয়ে তৈরি ইটের ব্যবহার সম্পর্কে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) বিভিন্ন প্রকল্পে জমি ভরাটের কাজে ফ্লাই অ্যাশ ব্যবহার করা হচ্ছে।

(খ) সরকারি ভাবে নেই। তবে এ ব্যাপারে বে-সরকারি বা জয়েন্ট সেক্টর উদ্যোগকে উৎসাহিত করার প্রয়াস চলছে। এছাড়া গ্রামাঞ্চলে যাঁরা হাতে ইঁট কেটে তারপর পুড়িয়ে বাড়ি বানান তাঁদেরও এ ব্যাপারে উদ্যোগী করার চেষ্টা চলছে। তাছাড়া ফ্লাই অ্যাশ-এর অন্য বিকল্প ব্যবহার সম্পর্কেও প্রযুক্তিগত পরীক্ষা-নিরীক্ষা চালু আছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** এই ফ্লাই অ্যাশের ব্যাপার নিয়ে আপনি বললেন যে এইগুলি নিয়ে বিভিন্ন জমি ভরাটের কাজে লাগানো হচ্ছে। এই প্রসঙ্গে একটা প্রশ্ন আপনার কাছে রাখছি। বিভিন্ন ইঁট দিয়ে পাকা বাড়ি তৈরি করা হয়। এখন পাকা বাড়ি তৈরি করার ক্ষেত্রে একটা সিস্টেম নতুন তৈরি হয়েছে, ফিলার স্লাব সিস্টেম, দেওয়ালের ভেতর ৪ ইঞ্চি ফাঁক রাখা হলে গরমের সময় ঘর ঠান্ডা থাকবে এবং শীতকালে ঘর গরম থাকবে। এই ধরনের আপনার যে পরিকল্পনা বা সরকারি যে পরিকল্পনা, এই পরিকল্পনাগুলোকে জনপ্রিয় করার জন্য বা এই পরিকল্পনাকে আরও ব্যাপক ভাবে জনস্বার্থে কাজে লাগাবার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী গৌতম দেব ঃ** এগুলো আপনি যা বলছেন, সবই নতুন নতুন পরীক্ষা নিরিক্ষা

হচ্ছে। আপনি যে হলো ব্রিক্সের কথা বললেন, আমরা শান্তিনিকেতনে এই রকম কতকগুলো বাড়ি বানিয়েছি। কিন্তু এটার পরে জনপ্রিয় হয়ে হাজার হাজার মানুষ বাড়ি করবে, এই রকম অবস্থায় আসেনি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, এখনও পর্যন্ত ফ্লাই অ্যাশ সমস্ত গ্রামাঞ্চলে তেমন ভাবে জনপ্রিয় হয়নি। আমি জানতে চাইছি, আমাদের মুর্শিদাবাদে ফারাক্কায় ব্রিক ফিল্ডে ফ্লাই অ্যাশ দিয়ে যেটা তৈরি হচ্ছে, সেটা রাজ্য সরকার এন.টি.পি.সি.-র সঙ্গে যুক্তভাবে করার কোনও পরিকল্পনা নিচ্ছেন কি না, যাতে এটা বাড়ানো যায়, আর মুর্শিদাবাদে শিল্পের প্রসার ঘটে—এই ধরনের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী গৌতম দেব ঃ** উনি যেটা বললেন, হলো ব্রিক্স সম্বন্ধে বললেন। আর ফ্লাই অ্যাশের ক্ষেত্রে, জমি ভরাটের ক্ষেত্রে এটা খুব ভালই ব্যবহার হচ্ছে। প্রথমে ধারণা ছিল যে, ফ্লাই অ্যাশ দিয়ে ভরাট করলে চাষ ভাল হয়। মেদিনীপুরের কোলাঘাটে দীর্ঘদিন ধরে দেখা গেছে ফ্লাই অ্যাশ দিয়ে ভরাট করলে কি কি চাষ হয়। ব্যান্ডেলে জয়েন্ট সেক্টরে ডব্লু.বি.আই.ডি.সি. এবং পিয়ারলেস ফ্লাই অ্যাশ দিয়ে ব্রিক্স তৈরি করছে এবং বিক্রিও শুরু করেছে। আমরা কোলাঘাটে করেছি। এন.টি.পি.সি. এবং পাওয়ার দপ্তরের সঙ্গে কথা বলে হিউজ পরিমাণে যে ফ্লাই অ্যাশ হচ্ছে সেটা কিভাবে ডিসপোজাল করা যায় তা জেলা পরিষদ বা আপনাদের সাথে কথা বলার জন্য বলেছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** এখন সাধারণ ভাবে যে সমস্ত ইট তৈরি হয়, যা দিয়ে আমরা বাড়ি ঘর তৈরি করি, তার মান এবং ফ্লাই অ্যাশের মান, এই দুটির মান এক কিনা, এবং দামের ক্ষেত্রে কোনও তারতম্য আছে কি না? সাধারণ মানুষ যাতে এটা ব্যবহার করতে পারে তারজন্য দামটা কমানোর কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী গৌতম দেব ঃ** এটা নিয়ে বিজ্ঞানী মহলে কিঞ্চিত বিতর্ক আছে। যেমন, শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ এবং খগড়পুর আই.আই.টি. তারা এটা নিয়ে সেমিনার করেছেন, কনভেনশনাল ব্রিক্স এবং ফ্লাই অ্যাশের ব্রিক্সের মধ্যে ভালটা এবং খারাপটা কি তা নিয়ে আলোচনা করেছেন। তবে দামের দিক থেকে মোটামুটি কাছাকাছি—কখনও আমাদের দামটা কম, ওটার দাম বেশি, কখনও বা ফ্লাই অ্যাশেরটা বেশি ওটার দাম কম। একটা কথা বলছি যে, মাটির ইট যেমন ভেঙে গেলে তার টুকরো ইউজ করা যায়, ফ্লাই অ্যাশের ইট ভেঙ্গে গেলে সেটা ব্যবহার করা যায় না। তবে শক্তির ক্ষেত্রে সেটা কাছাকাছি, কোনও ক্ষেত্রে একটু বেশি। আদারওয়াইজ দুটো প্রায় সমান।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### শিল্পের জন্য মেমোরান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং স্বাক্ষর

***৩২২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫১) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১-১-১৯৯৭ থেকে ৩১-১২-১৯৯৮ পর্যন্ত কতগুলি শিল্পের জন্য মেমোরান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং ও মেমোরান্ডাম অফ এগ্রিমেন্ট স্বাক্ষরিত হয়েছে; এবং

(খ) এর মধ্যে কতগুলির কাজ শুরু হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই সময়ে মোট ৭টি (সাত) মেমোরান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং-এ পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম এবং পশ্চিমবঙ্গ বৈদ্যুতিন শিল্পোন্নয়ন নিগম সই করেছে।

(খ) বিভিন্ন পর্যায়ে চালটি শিল্পের কাজ চলছে।

### মেলার জন্য দমকলের ছাড়পত্র

***৩২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৩) **শ্রী তপন হোড় ঃ** অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন ময়দানে ১৯৯৮-এর জানুয়ারি মাস থেকে ৩১শে মার্চ, ১৯৯৯ পর্যন্ত যত মেলা অনুষ্ঠিত হয়েছে তার মধ্যে বেশ কিছু মেলা কর্তৃপক্ষ দমকল কর্তৃপক্ষের ছাড়পত্র নেননি;

(খ) সত্যি হলে, কোন কোনও মেলা কর্তৃপক্ষ উক্ত ছাড়পত্র নেননি; এবং

(গ) উক্ত সময়ের মধ্যে বীরভূমের বোলপুর-শাস্তিনিকেতনের পৌষ মেলা, জয়দেব-কেন্দুলি মেলা এবং পাথরচাপড়ী মেলার কর্তৃপক্ষ দমকল দপ্তরের ছাড়পত্র নিয়েছিলেন কি না?

**অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ; এ কথা সত্য।

(খ) উক্ত সময়ের মধ্যে ২৫৮টি মেলা কর্তৃপক্ষ ছাড়পত্রের জন্য আবেদন করেন। দমকল কর্তৃপক্ষের অগ্নি প্রতিরোধ ও প্রতিকার সম্বন্ধীয় নির্দেশাবলী ২৫৭টি কর্তৃপক্ষ মানেন নি এবং যথাযথ ছাড়পত্রও নেননি। যে সমস্ত মেলা কর্তৃপক্ষ উক্ত ছাড়পত্র নেন নি তার তালিকা সংযোজন নং ১-এ নিবন্ধ হল।

(গ) বীরভূমের বোলপুর-শান্তিনিকেতনের পৌষ মেলা কর্তৃপক্ষ অগ্নি নিরাপত্তার প্রয়োজনীয় নির্দেশাবলী না মানায় দমকল কর্তৃপক্ষ তাদের ছাড়পত্র দেননি। এতদ্‌সত্ত্বেও তারা মেলার অনুষ্ঠান চালায়। ইতিমধ্যে ৮ই পৌষ মেলায় অগ্নিকান্ড ঘটে। ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে মেলা কর্তৃপক্ষের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য বোলপুর সাব ডিভিশনাল জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের আদালতে মামলা করা হয়েছে। মামলাটির শুনানী হলেও নিস্পত্তি হয়নি।

জয়দেব কেন্দুলি মেলা এবং পাথরচাপড়ী মেলা দমকল আইনের আওতার বাইরে অবস্থিত। এতদ্‌সত্ত্বেও অগ্নি নিরাপত্তার স্বার্থে এবং মেলা কর্তৃপক্ষের আবেদন ক্রমে তাদের প্রয়োজনীয় নির্দেশাবলী দেওয়া হয়।

### ওয়েবেল নিক্কো

*৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, একটি বিদেশি সংস্থাকে ওয়েবেল নিক্কো কোম্পানির পরিচালনভার অর্পণ করা হচ্ছে;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) উক্ত বিদেশি সংস্থাটির নাম কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjourn-

ment Motion. The first one is from Shri Saugata Roy on the subject of failure of the Government to combat terrorist activities in the Siliguri areas. The second one is from Shri Pankaj Banerjee on the subject of situation arisen the House yesterday when the opposition Members seak statement of MIC, Home (Police) Department on the bomb-blast at Siliguri and the third one is from Shri Sk. Daulal Ali and Shri Sudhir Bhattacherjee on the subject of miserable condition of the inhabitants of the Sunderban areas due to incessant rain in the recent past.

On the subject matter of the first Motion the Minister-in-charge of Home (Police) Department has already made a statement in the House yesterday. The Motion is thus out of order and I disallow it.

The subject matter of the second relates to an incident of Privilege of Members inside the House. The second motion is also thus out of order and I disallow it.

On the subject matter of the third motion the Minister-in-charge of Irrigation and Waterways has made a statement in the House yesterday in reply to a Calling Attention. The third motion is also thus out of order and I disallow it.

[11-40 - 11-50 a.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker** : To-day I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported Police firing at Charial Bazar under Budge-Budge P.S. South 24-Parganas. which has already been admitted. | : | Shri Ashoke Kumar Deb & Shri Pankaj Banerjee. |
| ii) Reported death of ten people at | | |

| | | | |
|---|---|---|---|
| | Sittong Gram Panchayat III under Kurseong Sub-Division due to a series of landslides on 22.06.1999. | : | Shri Narbahadur Chhetri & Shrimati Shanta Chhetri. |
| iii) | Reported presence of ISI agents in Darjeeling and Jalpaiguri districts | : | Shri Saugata Roy. |
| iv) | Alleged death of Chinmoy Hazra a C.P.I.(M) leader on 19th June, 1999 at Kashba | : | Shri Banshi Badan Maitra. |
| v) | Alleged attack on Nandadulal Mandal a member of Nadia Zilla Parisad at Satyanagar under Krishnaganj P.S. on 20.06.1999. | : | Shri Sushil Biswas. |

I have selected the notice of Shri Narbahadur Chhetri & Shrimati Shanta Chhetri on the subject of 'Reported death of ten people at Sittong Gram Panchayat III under Kurseong Sub-division due to a series of landslides on 22.06.1999'.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 29th june, 1999.

**Mr. Speaker :** The Minister-in-charge of Industrial Reconstruction Department to make a statement on Dunlop. But, I think, you are taking time.

**শ্রী মৃণালকান্তি রায় :** স্যার, আমি আরেকটু টাইম চাইছি।

**Mr. Speaker :** Yesterday, we have discussed the incident at New Jalpaiguri Station. I told the Home Minister if he could make further statement to day on the development taking place. If there was any further information he should give it to the House.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্যার, আমি গতকাল বিধানসভায় যা বলেছি তারপরে নতুন আর কোনও ঘটনা হয়নি। আমাদের অফিসাররা কেন্দ্রীয় বিভিন্ন অফিসার যথা সেন্ট্রাল ইন্টালিজেন্স এজেন্সি এবং আর পি এফের সঙ্গে কথা বলছে। আর পি এফের সঙ্গে সমস্যা একটু হচ্ছে। তবে ডেথ টোল আর বাড়েনি। মেডিক্যাল কলেজে যে ৫জন ভর্তি আছেন তাদের অবস্থা আশংকাজনক। আর ৬২ জন যে হাসপাতালে ভর্তি ছিল তার সংখ্যা কমে ৫৯ জনে দাঁড়িয়েছে। আমাদের অফিসাররা এখন ওখানে আছে। আর নতুন কোনও ঘটনা ঘটে নি। এর ইন্টারোগেশন চলছে, তার মাঝখানে কিছু বলা ঠিক হবে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, গতকাল হাউসের ঘটনায় অর্দ্ধেক মেম্বারকে চিকিৎসার ব্যবস্থা করতে হয়েছিল।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্যার, ওঁনারা ভালভাবেই জানতেন আমাদের কাছ থেকে জেনে যে, আমি প্রস্তুত হয়ে এসেছি কোয়েশ্চেন আওয়ার শেষ হবার পরে স্টেটমেন্ট দেব এবং তার ওপরে আলোচনা হবে। এটা ওঁনারা ভালভাবেই জানতেন এবং জেনে শুনেও এই কাজ করেছেন। সুতরাং এই কাজটা ওঁনারা না করতেও পারতেন।

**Mr. Speaker :** I do not want to make statement which can hurt or affect any member of this House and group in this House. I maintain that a semblance of nutrality is assured in this Chair. I observe and obey certain rules to the letter. What happened Yesterday. I do not want to discuss. Unfortunately. it should not happen at all. But as you could not make your contribution yesterday and I give you a chance today. There is no further debate on this.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আপনাকে ধন্যবাদ। মাননীয় মন্ত্রী যেটা বললেন যে আর ডেথ টোল নেই। আমাদের কাছে খবর আছে চিকিৎসাধীন যে ৫জন রয়েছে তাদের অবস্থা খুবই আশঙ্কাজনক। আমাদের টিম ওখানে গেছে, পরিষদীয় দলের থেকে কিছু বিধায়ককে পাঠানো হয়েছে। টিমের কাছে যে খবর পেয়েছি তাতে আশঙ্কাজনক অবস্থায় থাকার ঘটনা আরও বেশি এবং তাদের চিকিৎসাও ঠিকমতো হচ্ছে না। সেখানে ক্যাপাসিটি নেই। তাদের শিফট করে এনে কলকাতায় নিয়ে আসার ব্যবস্থা করুন। খবরের কাগজে দেখলাম যে আসাম থেকে বি এস. এফ এসে আলফা উগ্রপন্থী, যারা গত তিন বছর ধরে কুচবিহারে ঘরবাড়ি করে রয়েছেন তাদের গ্রেপ্তার করেছে। এটা খুবই দুঃখজনক ঘটনা যে ওই আলফা উগ্রপন্থীরা গত তিন বছর ধরে কুচবিহারে ঘরবাড়ি করে রয়েছে,

তাদের আসাম থেকে বি. এস. এফের লোক এসে গ্রেপ্তার করল। এইভাবে যখন উত্তরবঙ্গে উগ্রপন্থীরা বিশেষ করে আলফা লোকেরা ঘাঁটি গেড়ে বসে আছে, এই অবস্থায় বিশেষ কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা এবং কোনও চিরুণী তল্লাশী করার ব্যবস্থা নিচ্ছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি শুধু আপনার প্রশ্নের শেষ অংশটার উত্তর দিচ্ছি। আলফার সম্বন্ধে কি করছি সেটা সবটা খোলাখুলি উল্লেখ করা ঠিক নয়। তবুও বলছি, রাজ্যে আলফা এবং বোরো উগ্রপন্থীরা যা জলপাইগুড়ি কুচবিহারে এসেছেন তাদের অধিকাংশকেই আমরা গ্রেপ্তার করেছি। সবচেয়ে বড় কথা কলকাতা থেকে আলফার সবচেয়ে বড় নেতা প্রদীপ গগৈইকে আমরাই গ্রেপ্তার করি এবং ইন্টারোগেট করেছি। এছাড়া চিকিৎসার ব্যাপারে যেটা বললেন, বিশেষ করে মিলিটারি যারা আছেন তাদেরকে তাদের ওখানে চিকিৎসা করা হচ্ছে, বি. এস. এফ. যারা আছেন তাদের চিকিৎসার দায়িত্ব ওদেরই, মেডিক্যাল কলেজে যারা আছেন তাদের অবস্থা গুরুতর, আর আপনি যখন বলছেন নিশ্চয় আমি খবর নিচ্ছি, সেখানে যাদের চিকিৎসা হচ্ছে না, তাদের যদি চিকিৎসা না হয় তাহলে কলকাতায় আমরা ওদেরকে নিয়ে আসব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী গতকাল হাউসে যে স্টেটমেট দিয়েছিলেন শিলিগুড়ির ঘটনা সম্পর্কে, এবং আজকে যেটা বললেন আমরা সেটাও শুনলাম। পশ্চিমবাংলায় অনেকদিন পরে এই ধরনের গুরুতর ঘটনা হল তাতে ৯ জন মারা গিয়েছেন, যার মধ্যে ৩ জন জওয়ানও আছেন। অনেকর অবস্থা গুরুতর। মন্ত্রী সঠিক বলেছেন, ঐ ঘটনা নিয়ে প্রশ্ন করছি না, ঘটনা নিয়ে কালকে আলোচনা হয়েছিল, মন্ত্রীও বলেছেন, কিন্তু আমার প্রশ্ন ঘটনা নিয়ে নয়, আজকে সমস্ত সংবাদপত্রে দেখলে বোঝা যাবে যে বিভিন্ন সুত্র থেকে আমাদের রাজ্য সরকারের কাছে খবর এসেছিল যে আই এস. আই. এজেন্টরা তারা উত্তরবঙ্গে বিশেষভাবে সক্রিয়। কিষাণগঞ্জে, ইসলামপুরের চিকেননেক শিলিগুড়ি সহ জলপাইগুড়ির কোনও না কোনও জায়গায় কুচবিহারের হলদিবাড়িতে তারা সক্রিয়। এই খবর বিভিন্ন ইনটেলিজেন্স পাঠিয়েছে, ভারত সরকারের সংস্থা আছে, মিলিটারির ইনটেলিজেন্স আছে, তারা রাজ্য সরকারের কাছে খবর পাঠিয়েছিলেন, এই রকম বলা হচ্ছে, দিস ইনসিডেন্ট was waiting to happen. ঘটবে, যে কোনও দিন। এই রকম অবস্থা ছিল। এবং তার আগের দিন একটা রেলওয়ে ট্রাক-এর উপর বিস্ফোরণ ঘটে। একটা ট্রেন ডিরেগুমেন্ট হয়। কিন্তু তা সত্ত্বেও এটা সকলে বলছেন যে রেল প্লাটফর্ম এর সিকিউরিটির দায়িত্ব জি. আর. পি.র নয়, পি. এফ. এর। রেল ট্রাক, রেল ওয়াগন এর সিকিউরিটির দায়িত্ব জি. আর. পি.এর-এটা পুরোপুরি রাজ্য সরকারের অধীন। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, এই রকম অবস্থায় আই. এস. আই. যখন ওখানে সক্রিয়, তারা যে ঘটনা ঘটাতে পারে এই রকম খবর রাজ্য সরকারের

কাছে ছিল কিনা, যদি খবর থাকে তাহলে এই চরম উদ্বেগজনক ঘটনা আটকাবার জন্য শিলিগুড়ি স্টেশনে কোনও রকম নিরাপত্তামূলক ব্যবস্থা নিয়েছিলেন কি না বা রেল ট্রাক এর উপর এই রকম কোন ব্যবস্থা নেননি কেন? একজন অফিসার বলেছেন There was no instruction that security was to be beefed up in the NJP station. They had been alerted 'through efficial channels about the impending terrotist attack in North Bengal similar to this. এখানে প্রশ্ন, রাজ্যের গোয়েন্দা বিভাগ এবং পুলিশ টোটালি ফেইল করেছে কি না? যদি প্রিভেনটিভ মেজারস নিত তাহলে এই রকম ঘটনা ঘটতে পারে তার জন্য কি এন. জি. পি. স্টেশনে খবর পাওয়ার পরে যথেষ্ট সিকিউরিটির ব্যবস্থা ছিল? যেখানে সবচেয়ে সেনসিটিভ এলাকা, যেখান থেকে ট্রুপ মুভমেন্ট হচ্ছে, সেখান থেকে কাশ্মীর এলাকায় এন. জে. পি. স্টেশন থেকে যেতে হচ্ছে। এটা রাজ্যের স্বার্থে, পুলিশের ব্যর্থতার প্রশ্ন নয়, এটা সারা দেশের নিরাপত্তার প্রশ্ন, যেখানে দেশের সৈন্যরা কার্গীল সীমান্তে প্রাণ দিচ্ছেন, সেখানে এই রকম ঘটনা ঘটলে আমাদের রাজ্যের মাথা খুব নিচু করে দিচ্ছে।

[11-50 – 12-00 Noon.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে শুধু জানাতে চাই যে, উত্তরবঙ্গের এই রেলওয়ে লাইন ধরে সতর্কতা এটা এই সরকারের আমলে নয়, গুজরাল যখন প্রধানমন্ত্রী ছিল, সেই যুক্তফ্রন্ট সরকারের আমল থেকেই উত্তরবঙ্গের এই জায়গায় মাসে একবার করে রেড অ্যালার্ট আসত। আমাদের যা করা সম্ভব আমরা করেছি। আমরা বলেছি আপনারা বাড়তি শক্তি দিন। আর. পি. এফের কাজ হচ্ছে রেলওয়ে, রেলওয়ে বীজ, এইসবগুলো দেখা। আর স্টেশন দেখার দায়িত্ব জি. আর. পি. এবং আর. পি. এফ দুজনেরই। কথা হচ্ছে এই দেড় বছর দু'বছর ধরে কি করছি আমরা। এখানে আমরা জি. আর. পি-র শক্তি বাড়িয়েছি। আরেকটা মূল সমস্যা আমাদের ছিল, এই ঘটনার অনেকটা আগে আমরা নির্দিষ্ট করেছিলাম এন. জি. পি থেকে আলিপুরদুয়ার-বনগাঁইগাও এই বিস্তৃত যে রেলওয়ে ট্রাক সেটা গার্ড দেওয়ার জন্য আর. পি. এফের বিরাট বাহিনী দরকার। আরেকটা ব্যাপার হচ্ছে সঙ্কোশ ব্রিজ যেটা আছে, সেটা একটা ভালনারেবেল ব্রিজ, আমরা বার বার ঐ ব্রিজটা পাহারা দেবার কথা বলেছি, সামান্য ব্রিজ আলো লাগাবার ব্যাপারেও কালকের মিটিঙে ফয়সালা হয়নি। এই পরিপ্রেক্ষিতে যুদ্ধ শুরু হওয়ার পরে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে সতর্কবাণী পাঠানো হয়েছে সেটা ইন জেনারেল পাঠানো হয়েছে প্রত্যেকটি রাজ্যে। বলা হয়েছে, যে সমস্ত ভাইটাল ইনস্টলেশনগুলো রয়েছে, যেমন ডিফেন্স ইন্সটলেশন, রেলওয়ে ইত্যাদি এইগুলোর ক্ষেত্রে সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হোক এই বলে। কিন্তু আপনি যেটা বলতে চাইছেন এন. জে. পি

স্টেশনে ঘটনা ঘটতে পারে এইবলে নির্দিষ্ট কোনও ঘটনা জানিয়েছিল কিনা। সেখানে আমার উত্তর হচ্ছে না।

**শ্রী অশোককুমার দেব :** স্যার, আমার একটা বক্তব্য ছিল।

**মিঃ স্পিকার :** আপনার ব্যাপারটা নিয়ে কথা বলেছি, কালকেই উত্তর এসে যাবে। আপনি বসুন।

## Presentation of the Fortyninth and Fiftieth Report of the Committee on Public Undertakings (1998-99)

**Shri Ranjit Kundu (The Chairman) :** Sir, I beg to present (A) The Fortyninth Report of the Committee on Public Undertakings, 1998-99 on the West Bengal Tea Development Corporation Limited of the Commerce and Industries Department on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the Comptroller and Auditor General of India (Commercial) for the year ended 31st March, 1992 (Paragraph No. 4A.8); and

(B) The Fiftieth Report of the Committee on Public Undertakings, 1998-99 on the West Bengal Handloom and Powerloom Development Corporation Limited and the West Bengal Handicrafts Development Corporation Limited of the Cottage and Small Scale Industries Department on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year ended 31st March, 1994 (Paragraph Nos. 4A.11 and 4A.9.1 respectively).

## Presentation of the 37th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1998-99.

**Shri Saugata Roy (The Chairman) :** Sir, I beg to present the 37th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1998-99 on the study visit of the Committee to the district of Burdwan on January, 18 and 19, 1999.

**Mr. Speaker :** Now I hae been requested by the Honourable members that after the recess when the Budget discussions will start, the budget for the Housing and Public Health Engineering be taken up first and Administration of Justice be taken up second. These may be done accordingly.

## MENTION CASES

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুর ও সালারে দুটি ব্লক হাসপাতাল আছে। দীর্ঘদিন ধরে সেখানে কুকুরে কামড়ানোর কোন ইনজেকশন পাওয়া যাচ্ছে না। ফলে সেখানকার মানুষ ক্ষতিগ্রস্থ হচ্ছে এবং তারা বিক্ষুব্ধ হয়ে উঠছে। আমি এই ব্যাপারে সি. এম. ও. এইচকে বলেছিলাম, তিনি বলছেন আমরা ঠিকমতো সাপ্লাই পাচ্ছি না, তার ফলে ব্লক হাসপাতালগুলোকে ইনজেকশন পাঠাতে পারছি না। এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ব্লক হাসপাতালগুলোতে দ্রুত কুকুরে কামড়ানোর ইনজেকশন পাওয়া যায়।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভায় সরাহাট থেকে ৮৩নং বাসরুট সংলগ্ন রাস্তার গোপালপুর হাট থেকে জামিরা পর্যন্ত রাস্তার অবস্থা খুবই খারাব, যাবতীয় যান চলাচলের অযোগ্য হয়ে গেছে। ঐ রাস্তায় ১০০ ভ্যান চলে, তাদের রুটি-রোজগার প্রায় বন্ধ, তাদের পরিবারও সঙ্কটের মধ্যে। গোপালপুর হাটের কাছে একটি জুনিয়ার হাইস্কুল আছে এবং একটি হাট। জেলাপরিষদ এবং বিভিন্ন ডিপার্টমেন্টকে বারবার বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি সারাবার জন্য। অচিরে ঐ রাস্তা মেরামত করে সমস্ত রকম যান চলাচলের উপযুক্ত করে দেওয়ার দাবি জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষিত করতে চাই। বিষয়টি হল, মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ছাত্র-ছাত্রী ভর্তির ক্ষেত্রে সমস্যা অত্যন্ত প্রকট হয়ে দেখা দিচ্ছে। নো ডিটেনশন থাকার ফলে সমস্ত ছাত্রছাত্রীই যোগ্যতা না থাকলেও পঞ্চম শ্রেণীতে ভর্তি হয়ে যাচ্ছে। ফলে পরবর্তী ক্লাসে কেউ দু বছর, কেউ তিন বছর থেকে যাচ্ছে। একটা স্ট্যাগনেশনের সৃষ্টি হচ্ছে। এদিকে ক্লাস রুমের অভাব, শিক্ষকের অভাব রয়েছে। অপরদিকে ছাত্রছাত্রীদের চাপও বেড়ে চলেছে। এই অবস্থায় মাধ্যমিক পর্যন্ত নো ডিটেনশন করা হোক অথবা শিক্ষাবিদদের সঙ্গে পরামর্শ করে এর সামঞ্জস্যপূর্ণ কোনও সমাধান বার

করতে পারেন কিনা দেখার অনুরোধ করছি।

**শ্রী শেখ দৌলত আলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ডায়মণ্ড হারবারের নিষ্ঠাবান যুবক স্বপন ঘোড়ুই ক্যানসার রোগের ওষুধ আবিষ্কার করেছে। আমার এলাকার বহু মানুষ তা থেকে উপকৃতও হয়েছে। সে তার পেটেন্ট জমা দিয়েছে নিজাম প্যালেসে বছর দেড়েক আগে। রিসার্চ করে দেখার জন্য সার্চিং ফি-ও জমা দিয়েছে। দেখা গেছে আর কেউ এই রোগের ওষুধ জমা দিতে পারেনি। দেশবাসীর স্বার্থে, জনসাধারণের স্বার্থে এঁর ওষুধকে স্বীকৃতি দেওয়া হোক।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই। জলপাইগুড়ি জেলায় ম্যালেরিয়ার প্রকোপ অত্যন্ত বৃদ্ধি পেয়েছে। গত ১৮ তারিখ পর্যন্ত ১৭ জন মারা গেছে এবং বহু মানুষ আক্রান্ত হয়েছে। বিশেষ করে চা বাগান এবং ফরেস্ট এলাকায় এর প্রকোপ সবচেয়ে বেশি। ইতিমধ্যে ডি. এম. কে বলা হয়েছে। সি. এম. ও. এইচ. কে বলা হলে তিনি বলেছেন—গাড়ির অভাবে ডি. ডি. টি. দেওয়া যাচ্ছে না। ডি. এম প্রতিশ্রুতি দিয়েছেন যে, গাড়ির ব্যবস্থা করে দেবেন। আমার দাবি হচ্ছে যে, অবিলম্বে স্পেশ্যাল টিম পাঠিয়ে ওই সমস্ত এলাকায় রক্ত পরীক্ষা করা এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা, তা নাহলে এই প্রকোপ গোটা জেলায় ছড়িয়ে পড়বে। এই আশঙ্কা আমরা করছি। এই কথা বলে শেষ করছি।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সারা রাজ্যে এখন ভেজাল মেডিসিন পাওয়া যাচ্ছে। আজকে কাগজ খুললেই দেখা যাবে যে, সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স সোনে দীর্ঘদিনধরে ভেজাল মেডিসিন বিক্রি হচ্ছে। কিন্তু যিনি ভেজাল মেডিসিন দিচ্ছেন, তার নামে এফ আই আর করা হয়নি। ৭ বছর পর এফ আই আর করা হয়েছে। এই ব্যাপারে প্রশাসনকে জানিয়েও কোনও লাভ হয়নি। আমি এই ব্যাপারে ব্যক্তিগতভাবে মন্ত্রীকে জানিয়েছি, কিন্তু তাতেও কোনও লাভ হচ্ছে না। এমন অবস্থা যে মেডিসিন নেওয়ার পর মানুষ অসুস্থ হয়ে পড়ছে। এই ব্যাপারে যেন অবিলম্বে অ্যাকশন নেওয়া হয় তারজন্য দাবি জানাচ্ছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাদ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় আমার করিমপুর এর মধুপাড়া গ্রামপঞ্চায়েত এলাকার বিরাট ভাঙ্গনের কথা আমি গতবারও উল্লেখ করেছি। এই ভাঙ্গন হচ্ছে পদ্মার

ভাঙ্গন। পদ্মা নদী মাথাভাঙ্গা নদীতে ঢুকে পড়েছে এবং সেখানে বিরাট ভাঙ্গনের সৃষ্টি করেছে। সরকার পাড়া গ্রাম সহ মধুপাড়ার বিস্তীর্ণ এলাকা, হরেকৃষ্ণ গ্রামপঞ্চায়েত, গোকুলবেড়িয়া গ্রাম পঞ্চায়েত সহ বলু এলাকা গতবার প্লাবিত হয়েছিল। আমরা জানি সেখানে বহু মানুষ দুর্দশাগ্রস্ত হয়েছিল। এবারে আরও ভয়াবহ ভাঙ্গনের সৃষ্টি হয়েছে। আগামীদিনে ওই এলাকা প্লাবিত হবে। এই ব্যাপারে অবিলম্বে সরকারের উদ্যোগ গ্রহণের ব্যাপারে আমি দাবি জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের রাজ্যসরকার এবং কলকাতা পৌরসভা, এই দুটো প্রতিষ্ঠান কলকাতা সহ কলকাতার আশেপাশের পুকুর এবং জলাশয় বন্ধ করার জন্য আইন প্রণয়ন করেছেন। সেখানে বলা হয়েছে যে, জলাশয় ভরাট করা চলবে না, পুকুর বন্ধ করা চলবে না। কিন্তু গোটা কলকাতা ব্যাপী বিশেষ করে কলকাতার উপকণ্ঠে যাদবপুর এবং বেহালার সমস্ত জলাশয়গুলি প্রোমোটাররা অসাধু উপায়ে সরকারের এই ঘোষিত নীতিকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে কালো টাকার বিনিময়ে ভরাট করে সেখানে মাল্টিস্টোরিড বিল্ডিং করছে। একদিকে পুকুর ভরাট করে যেমন অন্যায় করছে, অন্যদিকে মাল্টিস্টোরিড বিল্ডিং করে ওখানে ভবিষ্যতে যারা বসবাস করবে, তাদের পক্ষে দুর্ভাগ্যজনক পরিস্থিতির সৃষ্টি করেছে। আপনি দেখবেন যে টালিগঞ্জে রানিকুঠী নামক একটা জলাশয় আছে, সেখান থেকে দমকল জল সরবরাহ করে। এখন এই রানিকুঠীকে বন্ধ করে দিয়ে অন্য কাজে ব্যবহার করার প্রবণতা দেখা দিয়েছে। মাননীয় মৎসমন্ত্রী বারবার বলেছেন যে, এই জলাশয় বন্ধ করা চলবে না।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** স্যার, আমার বিধানসভা কেন্দ্রের কৃষ্ণগঞ্জ থানার সত্যনগর কলোনিতে আমাদের নদীয়া জেলাপরিষদের সদস্যকে খুন করবার চক্রাত করেছে। গত ১৩.০৬.৯৯ তারিখে আনুমানিক বারোটার সময় জেলা পরিষদের সদস্য নন্দদুলাল মণ্ডলের বাড়িতে তৃণমূল আশ্রিত সমাজবিরোধীরা হামলা চালায়। তাকে লক্ষ্য করে ৩ রাউণ্ড গুলি ছোঁড়া হয় এবং যথেষ্টভাবে বোমা ছোঁড়া হয়। উক্ত জেলাপরিষদের সদস্য প্রাণে বেঁচে গেলেও তার বাড়ির জিনিসপত্র, দু ভরি সোনা, ১৫ হাজার টাকা লুঠ করে নিয়ে যায়। তার পরের দিন থানায় এফ. আই. আর করা হয়। সেই থানার ও.সি. একজন অপদার্থ ১ দিন পার হয়ে যাওয়ার পরেও তাকে গ্রেপ্তার করার কোনও চিন্তাই করেনি। কোনও তদন্ত করেনি। স্যার, তাই আমি দাবি জানাচ্ছি তৃণমূলের আশ্রিত সমাজবিরোধী যারা জেলাপরিষদের সদস্যকে খুন করার চেষ্টা করেছে অবিলম্বে তাদের গ্রেপ্তার করতে হবে এবং দৃষ্টান্তমূলক শাস্তি দিতে হবে।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে সেচ ও জলপথ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র দক্ষিণ বাকসাড়া *ভিলেজ*

রোডে পচা খালের উপরে একটা কেঠো পুল আছে। দীর্ঘদিন ধরে। এই পুলের মাধ্যমে দুদিকের রাস্তাকে সংযুক্ত করা হয়। একদিকের রাস্তা হচ্ছে কোনা এক্সপ্রেস ওয়ে আরেকটা হচ্ছে আন্দুল রোড। এই পুলটা বহু পুরনো যেকোনও মুহূর্তে ভেঙে যেতে পারে। স্থানীয় এস. ডি. ও পর্যন্ত বলেছেন যে এখানে নতুন ব্রিজ করা দরকার। তাই দাবি করছি কেঠোপুলের পরিবর্তে নতুন ব্রিজ নির্মাণ করা হোক। নাহলে সংযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে।

**শ্রী নৃপেন গায়েন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জনকল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার হিঙ্গলগঞ্জে কোনও সি. ডি. পি. ও নেই। ফলে আই. সি. ডি. এস নতুন কিছু সেন্টার আছে। সেখানে ইন্টারভিউ হয়ে গেছে কিন্তু কেন্দ্রগুলো খোলা যাচ্ছে না। ওই ব্লকে আই সি. ডি. এস আই. সি. ডি. এস যে কেন্দ্রগুলো আছে সেই কেন্দ্রগুলোতে বাচ্চাদের জন্য যে খাবার দেওয়া হয় এবং সন্তানসম্ভবা মায়েদের জন্য খাবার দেওয়া হয় সেটা দেওয়া যাচ্ছে না। অবিলম্বে যাতে সি. ডি. পি. ও নিয়োগ করা হয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা দেবগ্রাম থেকে গোষালপুর ঘাট। ১২ কিলোমিটার রাস্তা। স্যার, ব্রিক সোলিং অবস্থায় ছিল। সেই রাস্তাটা এমন হয়ে গেছে, ভেঙেচুরে এমন হয়ে গেছে যে যে সে পথ দিয়ে যাতায়াত করা যায় না। মাঝেরগ্রাম, ঘোড়াইক্ষেত্র, পলিতবেগিয়, দেবগ্রাম এখানকার মানুষ ওই রাস্তা দিয়ে যাতায়াত করে। বীর জওয়ান প্রেমানন্দ চন্দ্র ওই এলাকার বাসিন্দা। পূর্তমন্ত্রীর দলের মন্ত্রী গণেশ ঘোষও সেখানে গিয়েছিলেন। ওই বীর জওয়ানকে স্মরণ করে এই রাস্তাটি মেরামত করা হোক।

**শ্রী ভক্তরাম পান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে চালু হয়ে গেছে এবং ডানকুনি থেকে সিঙ্গুর পর্যন্ত রাস্তা খুবই গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তাটা ২৭ কিলোমিটার রাস্তা। স্যার, সিঙ্গুর, বরা, দিল্লি রোড এগুলো সবই লিঙ্ক রোড। এইগুলোর উপর কোনও লাইটিং এর ব্যবস্থা নেই। সিগন্যালিং এর ব্যবস্থা না করার ফলে, পুলিশি ব্যবস্থা না করার ফলে, এর আগে ১২/১৩ জন লোকের মৃত্যু ঘটে গিয়েছে। এখানে লাইটিং, সিগন্যালিং পুলিশি ব্যবস্থা চালু করা হোক। আমি দাবি জানাচ্ছি।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, গত ২ মাস ধরে আসানসোল শহরে সারা দিনে প্রায় ৫ ঘন্টা বিদ্যুতহীন অবস্থায় থাকছে। এখন মোটামুটি শিল্প কমে গেছে, মৃত শিল্প নগরী

বলা যেতে পারে। বিদ্যুৎ কনজামশন হয় না এবং ছোট-বড় যে সব প্রতিষ্ঠানগুলি আছে সেগুলিও বন্ধ হয়ে যাবার মুখে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি অবিলম্বে এই অবস্থার সুরাহা হওয়া দরকার।

**শ্রী বিদ্যুৎ দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে হুগলি জেলার সিঙ্গুর গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে দীর্ঘ দিন যাবৎ তার অ্যাম্বুলেন্স এবং আউটডোর এক্স-রে মেশিনটি অকোজো হয়ে পড়ে আছে। যতদূর জানা গেছে ওই অ্যাম্বুলেন্সটি মেরামতের জন্য গ্যারেজে পাঠানো হয়েছে এবং তার মেরামত কার্যও শেষ কিন্তু এর ৪০ হাজার টাকার বিলটি কি ভাবে মেটানো হবে তার সিদ্ধান্ত নিতে না পারার জন্য এখনও পর্যন্ত সেটি স্বাস্থ্যকেন্দ্রে নিয়ে এসে রোগীদের কাজে লাগানো যায়নি। আর এক্স-রে মেশিনের ব্যাপারে ইলেকট্রো মেডিক্যালকে জানানো হয়েছে রিপেয়ারের জন্য কিন্তু এখনও পর্যন্ত তার মেরামতের কোনও ব্যবস্থা হয়নি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি তাঁর দ্রুত হস্তক্ষেপের মাধ্যমে এই সমস্যার সমাধান করার জন্য।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া থানার ও.সি. অতুল চ্যাটার্জি তার বিরুদ্ধে মানবাধিকার কমিশন দুবার রিপোর্ট করেছে এবং ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকারকে বলেছে। কিন্তু আশ্চর্যের বিষয় তার বিরুদ্ধে প্রসিকিউশন স্টার্ট করার সুপারিশ করার পরও সেই ব্যক্তিটি কুলটি থানার ও. সি. হয়ে কাজ চালাচ্ছেন। এর ফলে কাটোয়ার বিস্তীর্ণ এলাকায় দুষ্কৃতিরা দাপিয়ে বেড়াচ্ছে। সনাতন ঘোষ গতকাল থেকে নিখোঁজ হয়েছে। আশঙ্কা করা হচ্ছে তাকে খুন করা হয়েছে। আমি দাবি করছি যিনি কুলটি থানার ও. সি. আছেন তার বিরুদ্ধে মানবাধিকার কমিশনের যে রিপোর্ট সেই অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করে পুলিশ প্রশানকে কলুষিত মুক্ত করার ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বরানগর কেন্দ্রে প্রায় ২৫,৩০ ভাগ মানুষ পানীয় জল সরবরাহ না হওয়ার জন্য কষ্ট পাচ্ছে। তাদের জল কিনে খেতে হচ্ছে। আমরা জান যে পলতা থেকে কলকাতা এবং কলকাতা সংলগ্ন অঞ্চলে জল সরবরাহ করা হয়ে থাকে। কলকাতা সংলগ্ন অঞ্চল হিসাবে বরানগর পৌরসভাকে পলতা ওয়াটার সাপ্লাইয়ের সাথে যুক্ত করে পানীয় জল সরবরাহ করার ব্যবস্থা করা যেতে পারে, তাহলে বরানগর সংলগ্ন অঞ্চলের ২৫-৩০ ভাগ মানুষের দুঃখ-কষ্ট লাঘব হতে পারে। আমি আবেদন করছি বরানগর সংলগ্ন অঞ্চলে পানীয় জল সরবরাহের চেষ্টা করা হোক।

**শ্রী দিলীপ দাস ঃ** (হাউজে উপস্থিত নেই)।

**শ্রী সৌগত রায় ঃ** (হাউজে উপস্থিত নেই)।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা বিশ্ববিদ্যালয় সমগ্র বাঙালির একটা সেন্টিমেন্ট জুড়ে আছে। বিশেষ করে কলকাতা বিশ্ববিদ্যালয় তার কাজের পরিধি যেভাবে বেড়েছে তাকে ভার মুক্ত করার জন্য তার অধীনে বিভিন্ন যে কলেজগুলি আছে সেগুলিকে অন্যান্য বিশ্ববিদ্যালয়ের সঙ্গে জুড়ে দেওয়া হয়েছে। নদীয়া এবং মুর্শিদাবাদ জেলায় যে সমস্ত কলেজ আছে সেগুলিকে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত করা হয়েছে। কিন্তু কল্যাণী বিশ্ববিদ্যালয়ের পরিকাঠামো সে রকম নয় বললেই চলে। এর আগে বর্ধমান বলুন, উত্তরবঙ্গ বলুন বা বিদ্যাসাগর বিশ্ব-বিদ্যালয় বলুন, তাদের সাথে বিভিন্ন কলেজ জুড়ে দেওয়া হয়েছে। কলকাতা বিশ্ব-বিদ্যালয়ের সঙ্গে কলকাতা এবং তাঁর পার্শ্ববর্তী জেলাগুলো জুড়ে দেওয়া হয়েছে। আমার বক্তব্য হচ্ছে, কলকাতা জেলা এবং তার সন্নিহিত জেলাগুলো রবীন্দ্র ভারতী বিশ্ব-বিদ্যালয়ের সঙ্গে জুড়ে দেওয়া হোক। এতে কলকাতা বিশ্ব-বিদ্যালয় ভারমুক্তও হবে। এছাড়া, দিল্লির জওহরলাল নেহেরু বিশ্ব-বিদ্যালয় যেমন উচ্চ-শিক্ষার কেন্দ্র হিসাবে রয়েছে তেমনি কলকাতা বিশ্ব-বিদ্যালয়কেও উচ্চ-শিক্ষার কেন্দ্র করা হোক।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আম আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথী মহকুমায় যখন মৌসুমী বায়ু ঢোকে তখন ওখানকার জনসাধারণের বুক ভয়ে কাঁপতে থাকে। বর্ষা, খরার সঙ্গে সঙ্গে সামুদ্রিক জলোচ্ছ্বাসেও তাদের ভয়ের মধ্যে দিন কাটছে। গতবার সামুদ্রিক জলোচ্ছ্বাসে সামুদ্রিক বাঁধ ভয়ঙ্কর ভাবে ক্ষতিগ্রস্ত হয়ে যায় এবং সেই সিডাক্টকে মেরামত করা হয়নি। যে কোন মুহূর্তে ঐ সিডাক্ট ভেঙ্গে যেতে পারে। আমি এব্যাপারে দ্রুত হস্তক্ষেপের দাবি জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট রাজত্বে মন্ত্রী এবং আমলাদের বিলাস-ব্যসনের ব্যয় যে ভাবে বেড়ে যাচ্ছে তা অতীতের কংগ্রেস সরকারকেও লজ্জা দেয়। আপনি জানেন পরিবহন দপ্তর একটা প্রস্তাব দিয়েছে যে, রাজ্যের সব মন্ত্রী এবং ভি. আই. পি.-দের সরকারি পুলকার গাড়ি সমস্ত এয়ারকণ্ডিশন করা হবে। এই এ. সি. করার জন্য এক-একটা গাড়িতে ৩৫ হাজার টাকা অতিরিক্ত খরচ হবে। এই রকম আড়াইশো পুলকার গাড়িকে পর্যায়ক্রমে এ. সি. করা হবে এবং পরিবহন দপ্তরের এই প্রস্তাবে রাজ্য মন্ত্রী সভারও নাকি সায় আছে। স্যার, আজকে তেলের দাম যেভাবে বাড়ছে তাতে মন্ত্রী এবং আমলাদের গাড়ির খরচও বাড়ছে। এ. সি. করলে তেলের

খরচ আরও বেড়ে যাবে। আজকে যখন পশ্চিমবাংলায় খরা, বন্যার তাণ্ডবে মানুষ সর্বশান্ত হচ্ছে, টাকার অভাবে হাসপাতালের পরিষেবা ভেঙ্গে পড়েছে, গ্রামীণ উন্নয়ন ভেঙ্গে পড়ছে তখন এটা করা ঠিক হবে না। তাই আমি দাবি করছি, জনস্বার্থে এটা প্রত্যাহার করা হোক।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের স্বরাষ্ট্র পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোন্নগর-নবগ্রাম-কানাইপুর অঞ্চলে তৃণমূল এবং বি. জে. পি.-র আশ্রিত সমাজ বিরোধীরা গত কয়েকমাস ধরে সাধারণ মানুষের উপর অত্যাচার করছে। গত ১৬-ই জুন নবগ্রামের নৈটী রোড, কোন্নগরের ক্রাইপার রোড এবং কোন্নগর স্টেশন আশ-পাশ অঞ্চলে তৃণমূল এবং বি. জে. পি.-র আশ্রিত দাগী সমাজ বিরোধীরা সাধারণ বাড়ি-ঘরের উপর হামলা করেছে, স্টেশনের রিক্সাগুলোর উপর হামলা করে সেগুলো ভেঙ্গে দিয়েছে। এই ভাবে তারা রাত্রি দশটার সময় বোমা, পিস্তল, গুলি, রিভালভার, প্রভৃতি আগ্নেয়াস্ত্র নিয়ে তাণ্ডব করেছে। এব্যাপারে এশ. পি. ডি. এম.-র কাছে অভিযোগ জানানো হয়েছে এবং পরেরদিন ব্যবসায়ীরা এজন্য পথ অবরোধও করেন। কিন্তু উপরোক্ত বিষয়ে অভিযুক্তদের পুলিশ এখনও গ্রেপ্তার করেনি। আমি অবিলম্বে তাদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**Shri Narbahadur Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Social Welfare Minister through you that of late, all the 356 blocks of our State have been covered by the ICDS projects. But if seems that the Hill towns of Darjeeling, Kurseong and Kalimpong hae been left out of the ICDS projects. A large number of families belonging to the SC & ST communities live in these towns. Besides, a large number of families below the poverty line also reside. As such, there is no justification to leave Darjeeling, Kurseong and Kalimpong from the ICDS projects. So I would request the Hon'ble Minister to include these three towns of Darjeeling Hills in the ICDS projects. Thank You, Sir.

[12-20 – 12-30 p.m.]

**শ্রীমতী নন্দরাণী দল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকা কেশপুরের বর্তমান অগ্নিগর্ভ অবস্থা সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্র পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৮ সালের ৯ই এপ্রিল থেকে আজ

পর্যন্ত কেশপুরে তৃণমূল এবং কংগ্রেসের সমাজবিরোধীদের নেতৃত্বে প্রায় ৬০০ বাড়ি পোড়ানো হয়েছে, এছাড়া হাজারের উপর বাড়ি লুট করা হয়েছে। যে সমস্ত বাড়িগুলো লুট হয়েছে, পোড়ানো হয়েছে তার মধ্যে তফসিলি জাতি ও উপজাতির মানুষের বাড়ির সংখ্যাই বেশি। এছাড়া অন্যান্যদের বাড়িও আছে। এখানে পরিকল্পিত ভাবে ষড়যন্ত্র করে হিন্দু-মুসলমানের সাম্প্রদায়িক সম্প্রীতি ও ভাতৃত্ববোধকে নষ্ট করার চেষ্টা করা হচ্ছে। কেশপুরের মানুষ এখন নিরাপত্তার অভাব বোধ করছেন। তাঁদের মধ্যে অন্য জায়গায় চলে যাওয়ার মানসিকতা তৈরি হয়েছে। পুলিশের তৎপরতা এবং হস্তক্ষেপের অভাবে এই সব ঘটনা ঘটছে। সেই এলাকায় সন্ত্রাস ছড়িয়ে পড়ছে। গত ৩রা জুন প্রকাশ্য দিবালোকে লোকাল কমিটির ২ জন শাখা সম্পাদককে খুন করা হয়। পুলিশে ডায়েরি করা হয়, ৪০ জন দাগী আসামী প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। তাদের কাউকেই গ্রেপ্তার করা হয়নি। আবার ১৫ই জুন জামশেদ আলি ভবন যেটা জোনাল কমিটির অফিস সেখানে পুলিশের নেতৃত্বে ভাঙচুর করা হয়। এখানে পুলিশের তৎপরতা বাড়ানো দরকার। কেশপুরের সমস্ত বন্দুককে জনগণের স্বার্থে সিজ করা দরকার। জামশেদ আলি ভবন ভাঙচুর করার পর জোনাল সম্পাদক সহ ৮ জনকে পুলিশ মারতে মারতে থানায় ধরে নিয়ে যায়। পরে জোনাল সম্পাদককে পুলিশ ছেড়ে দিয়েছে কিন্তু বাকিদের জেল হাজতে পাঠিয়েছে। এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্র পুলিশ মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা মালদা জেলার খারবায় পাহাড়পুর থেকে স্বরূপগঞ্জ এবং মালতিপুর থেকে চন্দ্রকোণা পর্যন্ত রাস্তাটি বিগত বন্যার ফলে বেহার অবস্থায় পড়ে আছে। সেখানে স্কুলের ছাত্র-ছাত্রীরা এবং চাঁচোল কলেজের ছাত্র-ছাত্রীরা সেই রাস্তা দিয়ে যাতায়াত করতে পারছে না। বারে বারে বাস দুর্ঘটনা হচ্ছে। অনেকে মারা গেছে। ঐ রাস্তা মেরামতের জন্য প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত তা মেরামত হয়নি। মাঝে কিছুদিন বাস বন্ধ ছিল। এবার আবার হুমকি দেওয়া হচ্ছে যে সেই রাস্তায় আবার বাস বন্ধ করে দেওয়া হবে। অবিলম্বে পাহাড়পুর থেকে স্বরূপগঞ্জ এবং মালতিপুর থেকে চন্দ্রকোণা পর্যন্ত রাস্তাটি মেরামত করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মাননীয় গ্রামোন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খড়গপুর ২ নম্বর ব্লক এবং তার পাশের ব্লক ডেবরা এই দুটি ব্লকে কংসাবতীর বাঁধ খুবই খারাপ অবস্থায় রয়েছে। বছরে যে সংস্কারের কাজ হয় জেলার সেচ দপ্তর থেকে, এবারে সেটা হয়নি।

স্বাভাবিকভাবে নদীতে জল ছেড়ে দিলে ভয়ানক বন্যা হবে এবং এরফলে মানুষের জীবন, সম্পত্তি নষ্ট হবে। তাই সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছ অনুরোধ, জেলায় প্রয়োজনীয় নির্দেশ পাঠান যাতে সেচ দপ্তর অন্যান্য বারের মতন যেটুকু সময় রয়েছে ঐ সময়ের মধ্যে সংস্কারের কাজ দ্রুত করেন, নতুবা জীবন-সম্পত্তি ধ্বংস হবে।

**শ্রী সৌগত রায় :** স্যার, এই হাউসে আমি এর আগে কারগিল রনাঙ্গনে যে ভারতীয় সৈন্যরা লড়ছেন তাদের প্রতি সমর্থন জানিয়েছি এবং যে সৈন্যরা যুদ্ধক্ষেত্রে মারা যাচ্ছেন যাদের সংখ্যা ১৬০ ছাড়িয়ে গেছে তাদের আত্মার শান্তি কামনা করেছি এবং তাদের পরিবারগুলিকে সমবেদনা জানিয়েছি। কিন্তু আজকে কারগিলে লড়াইরত যারা সৈনিক তাদের নিয়ে রাজনীতির এক জঘন্য চক্রান্ত চলেছে। গতকাল সংবাদপত্রে বিরাট বিজ্ঞাপন বেরিয়েছে। তাতে একটা বিশেষ রাজনৈতিক দল যার নাম ভারতীয় জনতা পার্টি তারা একটা বিজ্ঞাপন দিয়েছে কারগিলে সব মৃত সৈনিকদের নাম দিয়ে, নিচে ভারতীয় জনতা পার্টি। ভারতবর্ষের সৈন্যদের নিয়ে এই ধরনের রাজনীতি করা—দেশে এইরকম এর আগে হয়নি। তার কারণ, যারা মারা গেছেন তাঁরা কেউই ভারতীয় জনতা পার্টির ক্যাডার নন। তারা ভারতবর্ষের সেনা-বাহিনীর সৈনিক। অথচ তাদের নিয়ে রাজনৈতিক ফয়দা তোলার জঘন্য চক্রান্ত চলছে। স্যার, কিছুদিন আগে আম এই হাউসে প্রতিবাদ করেছি। তার কারণ, বি. জে. পি.র কারিগরি সমিতিতে ২ জন সৈন্যবাহিনীর বড় অফিসারকে নিয়ে যাওয়া হয়েছিল বি. জে. পি.র একজিকিউটিভকে ব্রীফ করার জন্য। পরে আর্মির প্রধান বলেছেন, এটা তার জানা ছিলনা। আজকে বি. জে. পি যে জঘন্যভাবে ভারতবর্ষের শহীদ সৈন্যদের নিয়ে রাজনীতির ফায়দা তোলার চেষ্টা করছেন তাকে সর্বতোভাবে আমি নিন্দা করছি এবং নিন্দা করা দরকার।

**শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় ফরাক্কার এন. টি. পি. সি যে বিদ্যুৎ সরবরাহ করে তা অপর্যাপ্ত হওয়ার ফলে বিগত বছরে যে বোরো চাষ হয় তার ব্যাপকভাবে ক্ষতি হয়েছে। কিন্তু যে ভয়ানক বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে, নতুন নতুন কৌশল নিয়ে যারা কমার্শিয়াল গ্রাহক তারা মিটারকে খুলে স্লো করে দিচ্ছে, যে মিটার ইঞ্জিনিয়াররা ছাড়া অথবা মেকানিকরা ছাড়া কেউ খুলতে পারে না সেইসব মিটার খুলে লুজ করে দেয় যাতে মিটারটা না ঘোরে, মিটার যাতে না ওঠে। এই জিনিস গোটা মুর্শিদাবাদ জেলায় শুরু হয়েছে এবং তার সীমানা দক্ষিণদিকে ২৪-পরগনা পর্যন্ত ছড়িয়ে পড়েছে এই চক্র। এদিকে এন. টি. সি বকেয়া না মেটালে বিদ্যুৎ সরবরাহ করবে না বলে হুমকি দিচ্ছে। কিন্তু এইভাবে যদি বিদ্যুৎ চুরি হয় তাহলে পরে কোনওদিনও রাজ্য সরকার বিদ্যুতের

এই বকেয়া পরিশোধ করতে পারবে না।

[12-30 - 12-40 p.m.]

**শ্রী নিশিকান্ত মেহেতা :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম বাংলায় কয়েক হাজার এন. ভি. এফ. দীর্ঘদিন ধরে পুলিশ প্রশাসনের কাজে সাহায্য করে চলেছে। অথচ ওরা ১২ মাস কাজ পায় না। পুলিশ কর্মচারিদের মতো অন্যান্য সুযোগ সুবিধাও পায় না। উপরন্তু ৫৫ বছর হচ্ছে তাদের রিটায়ারমেন্ট এজ। সেন্ট্রাল গভর্নমেন্ট কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের ক্ষেত্রে অবসরের বয়স ৬০ বছর করেছে এবং রাজ্য সরকারও সেটাই গ্রহণ করেছে। সুতরাং এন. ভি. এফ রাও যাতে ৫৫ বছরের পরিবর্তে ৬০ বছর পর্যন্ত কাজ করতে পারে তার জন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, দক্ষিণ ২৪-পরগনা জেলার আমতলা থেকে বারুইপুর পর্যন্ত ১৭ কিলো মিটার রাস্তায় ৬০-এর দশকে গাড়ি চলত। কিন্তু ৯০-এর দশকে সেই রাস্তায় কোনও গাড়ি নেই—সরকারি বা বেসরকারি কোনও বাস নেই। অবিলম্বে ঐ রাস্তায় সরকারি বা বেসরকারি বাস চালাবার ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

## ZERO HOUR

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনি জানেন যে, আমাদের মুখ্যমন্ত্রী সম্প্রতি বাংলাদেশের ঢাকায় গিয়েছিলেন। কিন্তু বাসে যাননি। কলকাতা—ঢাকা যে বাস-যাত্রার উদ্বোধন হল সেই উপলক্ষ্যে তিনি ঢাকায় গিয়েছিলেন। বাস-যাত্রা উদ্বোধনের দিন সন্ধ্যা বেলা ঢাকায় যে অনুষ্ঠান হয়েছিল সেই অনুষ্ঠানে আমাদের প্রধানমন্ত্রী, আমাদের দুজন কেন্দ্রীয় মন্ত্রী, বাংলাদেশের প্রধানমন্ত্রী, বাংলাদেশের দুজন মন্ত্রী উপস্থিত ছিলেন এবং আমাদের মুখ্যমন্ত্রীও উপস্থিত ছিলেন। কিন্তু মুখ্যমন্ত্রীর ঢাকা যাত্রা নিয়ে একটা বিতর্ক উঠেছে এবং আমরা দেখছি বি.জে.পি.-র নেতারা আমাদের মুখ্যমন্ত্রীর নিন্দা করেছে। তিনি বাংলাদেশে আগেই পৌঁছে ছিলেন, তথাপি ঢাকা এয়ারপোর্টে ভারতের প্রধানমন্ত্রীকে রিসিভ করতে যাননি বলে। এ বিষয়ে প্রশ্ন হচ্ছে, মুখ্যমন্ত্রী যখন দেশের বাইরে কোথাও থাকবেন তখন সেখানে যদি প্রধানমন্ত্রী যান, তখন কি মুখ্যমন্ত্রীর এয়ারপোর্টে প্রধানমন্ত্রীকে রিসিভ করাটা

আসল ব্যাপারটা কি তিনি আমাদের জানান—এ বিষয়ে তাঁর কি পজিশন? কেন তিনি প্রধানমন্ত্রীকে রিসিভ করতে যাননি, এটাও জানান।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতি সুপ্রিম কোর্টের এক নির্দেশে রাণিগঞ্জের বেঙ্গল পেপার মিল বন্ধ হয়ে গেছে। স্যার, ১১০০ শ্রমিক কর্মচারী সেখানে কাজ করছিলেন। আপনি জানেন আসানসোল শিল্পাঞ্চলের বেশির ভাগ শিল্পই বন্ধ হয়ে গেছে—দু একটা বাকি আছে, তার মধ্যে বেঙ্গল পেপার মিল অন্যতম। সেটাও হাত বদল হয়ে জনৈক ব্যক্তির কাছে গিয়েছিল। সেই হাত বদলের ব্যাপারেই সুপ্রিম কোর্ট বলছে, পশ্চিমবঙ্গ সরকার যে টেন্ডারের মাধ্যমে তাকে দিয়েছে তার মধ্যে অনেক বে-নিয়ম আছে। তাই আমি শ্রমিকদের পক্ষ থেকে বলছি, রাজ্য সরকার যদি কোনও বে-নিয়ম করে থাকে তাহলে সেটা রেক্টিফাই করে তাড়াতাড়ি সেই ফ্যাক্টরি খোলার ব্যবস্থা করা হোক। ধন্যবাদ স্যার।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হাওড়া জেলার শ্যামপুর থানার অধীন আমার উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রে উলুবেড়িয়া শহর থেকে ১৭ কিলো মিটার দূরে বামফ্রন্ট সরকারের আমলে ৩২ লক্ষ টাকা খরচ করে একটা স্বাস্থ্য কেন্দ্র তৈরি হয়েছিল। তবে তার আগে ওখানে একটা ছোট স্বাস্থ্য কেন্দ্র ছিল এবং সেটা এক সময় একজন রায় সাহেব তৈরি করেছিলেন, ৮-টা বেডও ছিল। বিগত দু বছর আগে কন্ট্রাক্ট প্রথায় সেখানে একজন ডাক্তারের ব্যবস্থা হয়েছে। কিন্তু সেই স্বাস্থ্য কেন্দ্রটিতে এখনও পর্যন্ত কোনও বিদ্যুতের ব্যবস্থা নেই। বার বার বিদ্যুৎ দপ্তরকে এবং বিদ্যুৎ মন্ত্রীকে বলা হয়েছে—অন্ধকারের জন্য গ্রামের মানুষরা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। ঐ এলাকা থেকে কোনও রুগীকে যদি উলুবেড়িয়ায় নিয়ে গিয়ে চিকিৎসা করাতে হয় তাহলে ১৭/১৮ কিলো মিটার পথ যেতে হয় এবং এল বাসে প্রচুর পয়সা ভাড়া লাগে যা ওখানকার গরিব মানুষের পক্ষে সব সময় দেওয়া সম্ভব হয় না। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী ঐ স্বাস্থ্য কেন্দ্রটিতে বিদ্যুৎ পৌছে দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু তা এঁখন পর্যন্ত রক্ষিত হয়নি। তাই আমি আজকে আবার আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে ঐ স্বাস্থ্য কেন্দ্রটিতে বিদ্যুৎ পৌছে দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী রবীন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। কাটোয়া-কৌচর রোড, কাটোয়া-বর্ধমান রোড, কাটোয়া-এস.টি.কে.কে. রোড, কাটোয়া-বহরমপুর রোড বর্তমানে যে অবস্থায় এসেছে তাতে কাটোয়া-কৌচর রোডে অবিলম্বে বাস চলাচল বন্ধ হয়ে যাবে।

কাটোয়া-বর্ধমান রোডের অবস্থা একই রকম। কাজেই যাতে অবিলম্বে বাস চলাচল করতে পারে তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় এই সভার যথেষ্ট মর্যাদা বাড়িয়েছেন এবং বিশ্বের দরবারেও এই বিধানসভার মর্যাদা প্রসারিত করেছেন। আপনি জনসাধারণের স্বার্থে ভিডিও ক্যাসেট করেছেন তাদের অবহিত করার জন্য। যেহেতু আমরা জনসাধারণের অর্থে ভাতা, চিকিৎসা ভাতা এবং আরও অন্যান্য যে সমস্ত সুবিধাগুলি পাই, প্রত্যেক বিধায়কের ক্ষেত্রে সেগুলি যদি সেশনের শেষে বিধানসভায় জানিয়ে দেন তাহলে জনসাধারণের আমাদের সম্পর্কে ভুল ধারণা হবে না।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় পূর্তমন্ত্রী এখানে বসে আছেন। আমার সৌভাগ্য যে তার কাছে সরাসরি কথা রাখার সুযোগ পেয়েছি। দক্ষিণ বাংলার হাজার হাজার মানুষ প্রতিদিন এন. এইচ-৬ বোম্বে রোড নামে যেটা চিহ্নিত সেই পথ দিয়ে যায়। বৃষ্টি শুরু হয়েছে। সেই রাস্তার অবস্থা অত্যন্ত শোচনীয়। একথা নিশ্চয়ই মাননীয় পূর্ত মন্ত্রী জানেন এবং অধিকাংশ মন্ত্রীরা জানেন। কারণ অনেক মন্ত্রী দীঘায় যান এই বোম্বে রোড দিয়ে লালবাতি জ্বেলে। বৃষ্টি শুরু হয়েছে, সেখানে জানজটও শুরু হয়েছে। দীঘা যেতে সময় লাগে সেখানে ডবল সময় লাগছে। রাস্তা এত খারাপ যে বাসগুলি যেতে পারছে না। আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এন. এইচ-৬-এর যেখানে যেখানে সারাবার দরকার আছে, অনতিবিলম্বে সেগুলি সারাবার ব্যবস্থা করুন তানাহলে মানুষের জীবন বিপর্যস্ত হয়ে পড়বে।

**শ্রী অজয় দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাংলা দেশ সীমান্ত লাগোয়া নদীয়া জেলার ভারতীয় সীমা রেখা বরাবর চাপড়া, গেদে, করিমপুরে বি. এস. এফ-এর চৌকি আছে। সেখান থেকে অবাধে লোক ঢুকে পড়ছে এবং সেই এলাকায় খুন, চুরী, ডাকাতি হচ্ছে বি. এস. এফ-এর নাকের ডগায়। আমরা দেখেছি যে জলপাইগুড়িতে এই রকম একটা ঘটনা ঘটলো। কাজেই সেখান থেকে আই. এস. আই চক্রের মাধ্যমে এই রকম ঘটনা ঘটবে না তার কোনও গ্যারান্টি নেই। কাজেই চাপড়া, গেদে, করিমপুর যে বি. এস. এফ-এর চৌকি আছে, আমার দাবি যে, এই ব্যাপারে গুরুত্ব দিয়ে সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে কথা বলে উপযুক্ত নজরদারীর ব্যবস্থা করা হোক। তা নাহলে যে কোনও সময়ে একটা বিপদ হওয়ার আশঙ্কা আছে।

**শ্রী আব্দুল সালাম মুন্সি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। কারগিল যুদ্ধে নিহত সৈনিক লিঙ্কন প্রধান এবং মান বাহাদুর রাই-এর মৃত্যু হয়েছে। রাজ্য সরকার সেজন্য তার পরিবারকে ২ লক্ষ টাকা করে ক্ষতিপূরণ দিচ্ছেন। প্রমানন্দন চন্দ্র, সাপজোলা গ্রামের সিয়াচিনে মেঘদূত অপারেশনের যুদ্ধে নিহত হয়েছে। তার পরিবারকে অনুরূপভাবে ২ লক্ষ টাকা ক্ষতিপূরণ এবং তার দাদা, সুখেন চন্দ্রকে সরকারি চাকুরি দেবার জন্য আপনার মাধ্যমে দাবি রাখছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের পরিবহন মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতায় এমনিতেই যান-জটের সমস্যা আছে। তার উপরে গোদের উপরে বিষফোড়ার মতো আর একটি সমস্যা দেখা দিয়েছে। আচার্য জগদীশচন্দ্র বসু রোডে সেন্টজন স্কুল এবং প্রাক মেমোরিয়াল স্কুল আছে, যখন ছুটি হয় তখন সেখানে প্রচুর গাড়ি দাঁড় করিয়ে রেখে সাধারণ যাত্রীর যাতায়াত ব্যাহত করা হচ্ছে। এমন ভাবে গাড়িগুলি রাখা হয় যে মানুষ এবং গাড়ি চলাচল করতে পারে না। কলকাতার রাস্তায় আরও একটা বাড়তি সমস্যা হল ক্যালকাটা টেলিফোন। তাদের কাজের জন্য খোড়াখুড়ির পর যে ডাকনা দেওয়ার ব্যবস্থা আছে সেটা ভাল নয়, যাতায়াতের অসুবিধা হয়। সেখানে হঠাৎ ধাক্কা খেয়ে অনেক অ্যাক্সিডেন্ট হচ্ছে। সাধারণ ভাবে হাঁটতে গেলে, যারা হেঁটে চলে তাদের পক্ষেও অসুবিধা হচ্ছে। এই ঢাকনাগুলি থাকার ফলে যান চলাচলের গতি ব্যহত হচ্ছে। অনেক মানুষ যারা দুপুরের দিকে যাতায়াত করে তাদের অসুবিধা হচ্ছে একটা হচ্ছে স্কুলের গাড়ি পার্কের জন্য অসুবিধা হচ্ছে আর দ্বিতীয় হচ্ছে ক্যালকাটা টেলিফোনের জন্য অসুবিধা হচ্ছে। এই দুটি বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই বিষয়ে আলোচনা করে যাতে যান-বাহন চলাচলে সুবিধা হয় তার জন্য তিনি যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

[12-40 – 1-30 p.m(Including Adjournment)]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। পশ্চিমবাংলার সাধারণ মানুষের ধন মান জীবনের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। গত পরশু দিন রাত ১২টার সময় একদল সমাজবিরোধী রিজেন্ট পার্কের অন্তর্গত কে. পি. রায় রোড অঞ্চলে হঠাৎ করে কোনও ঘটনা না থাকাতেও রাত দুপুরে একটার পর একটা বাড়ির সামনে বোমা বিস্ফোরণ করে এবং ১৫-১৬ রাউণ্ড গুলি চালায়। এই ভাবে গোটা এলাকায় একটা সন্ত্রাস সৃষ্টি করে। এই ব্যাপারে সেখানকার থানার পুলিশকে খবর দেওয়ার পরেও ৩ ঘন্টার মধ্যে কোনও পুলিশ নেই ঘটনাস্থলে আসেনি। যখন দুষ্কৃতকারিরা গুলি চালাতে চালাতে চলে যায় তখন বাচ্চু সরকার নামে একটি ছেলেকে

ঘুমন্ত অবস্থায় বাড়ির দরজা ভেদ করে গুলি হেসে আহত করে। যখন মানুষ নির্বিঘ্নে ঘুমিয়ে আছে তখন সমাজবিরোধীরা আক্রমণ করছে, মানুষ এই সময়েও রেহাই পাচ্ছে না। এই ব্যাপারে প্রশাসন কোনও ব্যবস্থা নিচ্ছে না। ঘটনা ঘটে যাওয়ার ২৪ ঘন্টা পরেও দুবৃত্তদের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়নি। গোটা দক্ষিন কলিকাতায় আজকে এই অবস্থা। যাদবপুর, কসবা, টালিগঞ্জ, বেহালা অঞ্চল আজকে সমাজবিরোধীদের মুক্তাঞ্চলে পরিণত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২ দিন আগে একজন মানুষকে দুবৃত্তরা খুন করে চলে গেল, পুলিশ কাউকে গ্রেপ্তার করেনি। যাদবপুরে এই রকম একটা ঘটনা ঘটে গেল কিছু হল না। বেহালায় একটা ফ্যামিলিকে ঠাণ্ডা মাথায় নৃশংস ভাবে খুন করা হল। এখনও পর্যন্ত পুলিশ কাউকে না গ্রেপ্তার করতে পেরেছে, না তাদের চিহ্নিতকরণ করা হয়েছে। প্রশাসন ব্যবস্থা আজকে ভেঙে পড়েছে। যারা রক্ষা করবে সেই প্রশাসন ব্যবস্থা আজকে ভেঙে পড়েছে। এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা সবাই জানি মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষার ফল আর কয়েক দিন বাদে বার হবে। এই ব্যাপারে অবিভাবকরা চিন্তিত। কারণ তাদের ছেলে-মেয়েরা ভর্তি হতে পারবে কিনা। মাননীয় শিক্ষামন্ত্রীকে জানিয়ে কোনও লাভ হয়নি। আমি জানিয়ে ছিলাম স্কুলে এবং কলেজে আসন সংখ্যা বৃদ্ধির জন্য। তার কোনও ব্যবস্থা হয়নি। আজকে পাশের হার বাড়ছে অথচ স্কুল এবং কলেজে আসন সংখ্যা যা ছিল তাই আছে। আগামী দিনে সমস্ত ছাত্র-ছাত্রি ভর্তি হতে পারবে কিনা সন্দেহের ব্যাপার। এখানে মাননীয় সদস্য সৌগতবাবু আছেন, উনি অধ্যাপক, উনি জানেন কলকাতায় অ্যাডমিশনের ক্ষেত্রে দেখা যায় ১০০টি সিটের জন্য ১০০০০ জন অ্যাপ্লাই করেছে। এই অসুবিধা শুধু আমার এলাকা বা কলকাতায় নয়, প্রতিটি জেলায় এই অবস্থা। আমি জানিনা এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের সদস্যরা চিন্তা করছেন কি না, আমাদের এই চিন্তা করতে হয় এবং বরাবরই এই ব্যাপারে আমরা চিন্তা করে আসছি। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে আগামী দিনে অ্যাডমিশনের সমস্যার সুরাহা হয়, অবিভাবকদের যাতে চিন্তা না থাকে, ছেলে-মেয়েদের যাতে লাইন না দিতে হয় সেই ব্যাপারে ব্যবস্থা করবেন।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্ষা পড়ার সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে সাপের উপদ্রব বেড়ে গেছে। পরিতাপের বিষয় এই যে, তমলুক মহকুমা হাসপাতালে গত ২৫/৫/৯৯ থেকে এ. ভি. এস., সাপে কামড়ানোর কোনও ওষুধ নেই। মেদিনীপুরের সি এমও

এইচ'এর এতে কোনও ভূমিকা আছে কিনা জানিনা। একজন সি এমও এইচ জেলাতে আছেন অথচ ওখানে সাপে কামড়ানোর কোনও ওষুধ নেই। গ্রামাঞ্চল থেকে মানুষ এসে ফিরে যাচ্ছেন। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে ওখানে এভিএস পাঠানো হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আবাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজারহাটে নিউ ক্যালকাটা টাউনশিপ গড়ে তোলা হবে বলে খুব ঢাকঢোল পিটিয়ে প্রচার করা হচ্ছে। এই টাউনশিপ গড়ার জন্য চাষীদের কাছ থেকে যে জমি কেনা হয়েছে, সেই জমি সরকারের কাছে হস্তান্তরিত হলেই টাকা দিয়ে দেওয়া হবে বলে সরকার বলেছেন। সরকার চাষীদের যে চেক দিয়েছেন তা এনক্যাশ করা যাচ্ছে না। ৬ কোটি টাকা যেখানে পাওনা, সেখানে মাত্র দেড় কোটি টাকা নর্থ চব্বিশ পরগনা জেলার ট্রেজারি রিলিজ করেছে। বাকি টাকা এখনও রিলিজড হয়নি। চার-পাঁচ মাস ধরে চাষীরা জমি বিক্রি করার পরেও তারা টাকা পাচ্ছে না। একদিকে তারা এইভাবে মার খাচ্ছে, অন্যদিকে আবার যে জমি তারা বিক্রি করেছে সেখানে কাঠাপ্রতি কম দাম দেওয়া হচ্ছে। ১৪-২৪ হাজার টাকা কাঠা প্রতি কম দেওয়া হয়েছে। খোদ অর্থ দপ্তর এই অভিযোগ করেছে। রেজিস্ট্রেশন ফি'র ক্ষেত্রে সংশ্লিষ্ট অফিস বলছে, এত অল্প দামে রেজিস্ট্রেশন ফি নেওয়া হবে না। মার্কেট প্রাইস অনুসারে রেজিস্ট্রেশন ফি দিতে হবে বলে তারা বলছে। তারা রেজিস্ট্রেশন বন্ধ করে রেখেছে। এই সরকার চাষী মজুরের দরদী সরকার বলে দাবি করেন। তারা বলছেন যে, এই জমি মধ্যবিত্তদের বিক্রি করা হবে। অথচ চাষীদের এইভাবে বঞ্চিত করা হচ্ছে। আমি চাষীদের উপযুক্ত পরিমাণে ক্ষতিপূরণ দেবার জন্য দাবি জানাচ্ছি।

**(At this stage the House was adjourned till 1.30 p.m.)**

[1-30 – 1-40 p.m.(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 35

**Mr. Deputy Speaker :** There are 49 cut motions on Demand No. 35. All the Cut Motions are in order and taken as moved.

Shri Abdul Mannan
Shri Pankaj Banerjee
Shri Nirmal Ghosh

Shri Sudhir Bhattacharjee
Shri Sultan Ahmed
Shri Tapas Banerjee
Shri Deba Prasad Sarkar
Shri Sanjoy Bakshi
Shri Ashok Kumar Deb
Shri Shyamadas Banerjee
Shri Saugata Roy
Shri Md. Sohrab
Shri Kamal Mukherjee

Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী গৌতম দেব মহাশয় ১৯৯৯-২০০০ সালের জন্যে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করে গুটি কয়েক কথা নিবেদন করতে চাই। আজকে অধিবেশনের প্রথম অধ্যায়ে মাননীয় মন্ত্রীর দপ্তরের কিছু প্রশ্ন হয়েছে। তাতে তিনি মূল প্রশ্ন এবং অতিরিক্ত প্রশ্নের উত্তর দিয়েছেন। এই উত্তরের মাধ্যমে এই হাউসের সামনে তিনি বললেন যে, এই রাজ্যে আপনার আড়াই শো জন প্রতি একটি করে জলের উৎস স্থাপন করে জল সরবরাহের ব্যবস্থা তিনি করছেন। এই ঘোষণা তিনি অনেকদিন থেকেই করে আসছেন। আমরা জানি এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে কত দ্রুত সমস্ত জায়গায় জলের ব্যবস্থা করতে পেরেছেন। তবে এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর যথেষ্ট চেষ্টা আছে এবং আমরা জানি তিনি কাজও করছেন। কিন্তু এই বিশুদ্ধ পানীয় জল পৌঁছে দেবার ক্ষেত্রে বা পানীয় জল পৌঁছে দেবার ব্যাপারে আমাদের অভিজ্ঞতা কি বলে—আমাদের অভিজ্ঞতার থেকে দেখছি যে, এই সরকারের ঘোষিত যে কর্মসূচি তাতে আড়াই শো জন মানুষ পিছু বিশুদ্ধ জল পৌঁছে দেবার কথা। কিন্তু আমরা দেখছি সেই কাজ তারা করতে পারেননি। বামফ্রন্ট সরকার গত ২২ বছরে গ্রাম এবং শহরাঞ্চলের কিছু জায়গায় তারা জল পৌঁছে দিতে পেরেছে। কিন্তু সেই দাবি এবং আত্মসন্তুষ্টি নিয়ে মন্ত্রীর ব্যয়বরাদ্দের বক্তৃতার মধ্যে আমরা যা দেখছি এবং আজকে সকাল বেলায় তাঁর দপ্তরের প্রশ্নোত্তরের সময় বলছিলেন যা তাতে তার বক্তব্যর সঙ্গে কোনও সঙ্গতি নেই শুধু নয়, তাতে অনেক ফারাকও রয়েছে। এখন পানীয় জলের যে অবস্থা, সেই ব্যবস্থাগুলির মাধ্যমে যে টিউবওয়েল গুলি করা হয়, সেইগুলি মন্ত্রীর দপ্তর সরাসরি করেনা, পঞ্চায়েতের মাধ্যমে করা হয়, জেলা পরিষদ থেকে পঞ্চায়েত সমিতি তার পরে একেবারে নিচে গ্রামের জায়গায় জি. পি. এলাকায় পাড়া এলাকায় পৌঁছায়। এই জায়গায় আমি পরে পরিসংখ্যান দিয়ে দেখাব

কি অবস্থা। এই জায়গায় মোট টিউবওয়েলের সংখ্যা কত, এর মধ্যে কতকগুলি অকেজো হয়ে আছে। আবার মাননীয় মন্ত্রী প্রতি বছরে কেন্দ্র থেকে যে টাকা পায় পানীয় জল পৌঁছে দেওয়ার জন্য, তাও তেমনভাবে খরচ করতে পারেনি এবং অনিবার্য পরিণতি হিসাবে রাজ্যের মানুষ বঞ্চিত হচ্ছে। আমি এই জায়গায় পরে আসছি। মন্ত্রী সকাল বেলায় যে ওয়াটার সাপ্লাই অর্থাৎ নলবাহিত জল পাইপের মাধ্যমে পৌঁছে দেওয়ার কথা সকালে বলছিলেন, এটা রুরাল এলাকায় গ্রাম এলাকায় ২০ শতাংশ মানুষের কাছে পৌঁছে দিতে পেরেছেন। এবং আর্বান এলাকায় ৮৪ শতাংশ মানুষের কাছে পৌঁছে দিতে পেরেছেন। এখানে পাইপ ওয়াটার সিস্টেম সম্বন্ধে বলতে গিয়ে মাননীয় মন্ত্রী ব্যাঙ্গ করে বলছিলেন কংগ্রেস থাকা কালীন যে পারসেনটেজ ছিল এখন তার থেকে অনেক বেশি হয়েছে। শুধু এই রাজ্যে নয়, ভারতবর্ষের রাজ্যে রাজ্যে মানুষের কাছে পানীয় জল পৌঁছে দেওয়ার এবং মানুষের পাওয়ার যে অধিকার এবং যা প্রতিদিনকার প্রয়োজন, সেই জায়গায় দাঁড়িয়ে, আমাদের রাজ্যে শুধু নয়, ভারতবর্ষের প্রতিটি অঙ্গ রাজ্যগুলিতেও যেমন রাজ্য সকারগুলি তেমনি কেন্দ্রীয় সরকার বিভিন্নভাবে এই দপ্তরের বরাদ্দ বাড়িয়ে টাকার যোগান দিয়ে মানুষের কাছে পৌঁছে দেওয়ার চেষ্টা হচ্ছে। আজকে সকাল বেলায় সোহরাব সাহেব বলছিলেন, জঙ্গীপুর পৌরসভা এলাকায় যে ওয়াটার সাপ্লাই স্কিম আছে, সেখানে হয়ত দেখা যাবে ৫টি ওয়ার্ডে পাইপ লাইন গিয়েছে, তো ১০টি ওয়ার্ডে যায়নি; প্রায় ৫০ শতাংশ ওয়ার্ডে যায়নি। শান্তিপুর পৌর এলাকার চেয়ারম্যান সকাল বেলায় মন্ত্রীকে বলছিলেন ৫০ শতাংশ এলাকায় জল পৌঁছায়নি। আমি কাঁথি পৌরসভা এলাকার সম্বন্ধে জানি, আর্বান এলাকায় কয়টি এলাকায় মাত্র গিয়েছে, ১৮টি ওয়ার্ডের মধ্যে। তাও আবার ঘরে ঘরে যায়নি। কিছু কিছু রাস্তায় ট্যাপ বসিয়েছে, অথচ মন্ত্রী খড়্গপুর এলাকায় একটা বড় স্কিম তৈরি করেছেন, নিশ্চয় আমরা সেটা স্বীকার করব। তার মানে খড়্গপুর এলাকায় একটা বড় স্কিম তৈরি করে এই রাজ্যের সমস্ত শহরাঞ্চলে মিলে ৮৪ ভাগ মানুষ পানীয় জল পাচ্ছেন নলবাহীর মাধ্যমে, এটা সম্পূর্ণ সত্য নয়, সত্যের অপলাপ করা হচ্ছে, ফুলিয়ে ফাঁপিয়ে মন্ত্রী কৃতিত্বের দাবি করেছেন, তাই এটা স্বীকার করতে পারলাম না। অধিকাংশ পৌরসভায় বহু পুরাতন ওয়াটার সাপ্লাই স্কিম আছে।

[1-40 – 1-50 p.m.]

সেই ওয়াটার সাপ্লাই স্কীম সেখানে এক্সপানশন হচ্ছে না। আমার নিজের অভিজ্ঞতার কথা বলছি, আমার পৌরসভা এলাকায় ১৯৭৩ সালে যে স্কিম তৈরি করা হয়েছিল, যে পাইপ লাইন টানা হয়েছিল তা আর এক্সপানশন হয়নি পৌরসভা দায়িত্ব নেবার পরে মন্ত্রীর দপ্তর আর কোনও দায়িত্ব বহন করবেন না। এই ব্যাপারে সেখানে একটা বিরোধ থেকে গেছে। আজকে আমাদের রাজ্যে আর্সেনিক একটা সমস্যা এবং মালদহ থেকে

আরম্ভ করে দক্ষিণ ২৪ পরগনা পর্যন্ত এলাকা আজকে আর্সেনিক আক্রান্ত হয়ে পড়েছে। কিন্তু মন্ত্রী মহাশয়ের কাছে আর্সেনিক যে মানচিত্র তৈরি করা হয়েছে সেইসব এলাকায় আর্সেনিক মুক্ত জল সরবরাহ করার যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তার অবস্থাটা কি। মালদহ শহরে একটা স্কিম তৈরি করা হয়েছিল এবং মুখ্যমন্ত্রী নিজে গিয়ে সেটার উদ্বোধন করেছিলেন ১৯৯৫ সালের সেপ্টেম্বর মাসে। যার প্রোজেক্ট ভ্যালু হচ্ছে ১০০ কোটি টাকা। কবে সেখান থেকে জল দেওয়া শুরু হবে সেটা আমরা জানতে চাই। দক্ষিণ ২৪ পরগনার বজবজে যে প্রোজেক্ট হাতে নেওয়া হয়েছিল সেটা কবে সম্পূর্ণভাবে রূপায়িত হবে এবং কবে সেই এলাকার মানুষরা জল পাবে। যতদিন না এইসব এলাকার মানুষকে অর্সেনিক মুক্ত জলের ব্যবস্থা করে দেওয়া যাচ্ছে, ততদিন এইসব এলাকার মানুষদের জন্য বিকল্প কি ব্যবস্থা হয়েছে সেটা জানাবেন। নতুন আরেকটা সমস্যা দেখা দিয়েছে বীরভূম জেলার নলহাটিতে, সেখানে ফ্লোরাইডের হাত থেকে মানুষকে বাঁচাবার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন। আশা করি এই ব্যাপারগুলো মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণে বলবেন। ইতিমধ্যে আমরা শুনেছি, এই ব্যাপারে বিশেষজ্ঞ প্রফেসার পি. এন. বাগচী, তিনি গ্রাউণ্ড ওয়াটারের ব্যাপারে যে ফর্মুলা দিয়েছেন এবং কয়েকটি জেলায় সেগুলো প্রয়োগ করবার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিয়েছেন সেটা আমরা জানতে চাই। বিশেষ আমাদের কন্টাই এলাকায়। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় কাঁথির কথা উল্লেখ করেছেন। আমরা এলাকার মানুষকে বলেছিলাম, এই লবনাক্ত জলকে মিষ্টি জলে রূপান্তরিত করে মানুষের কাছে সেই জল সরবরাহের স্কিম তৈরি করা হয়েছে। কিন্তু সেই শম্বুক গতিতে চলছে। ঐখানে বিস্তীর্ণ এলাকায় টিউবওয়েল হয়না। সেখানকার মানুষকে পুকুরের জলকে ফুটিয়ে বা অন্য কিছু ঔষধ প্রয়োগ করে সেই জল পান করতে হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জিজ্ঞাসা করছি, এম. ডব্লু. এস, অর্থাৎ যেটা মূল পানীয় জল সরবরাহের ক্ষেত্রে তাতে আমরা দেখতে পাচ্ছি, আমাদের এই রাজ্যে ১ লক্ষ ৮৫ হাজার ৯৬৮টি টিউবওয়েল সোর্স আছে; সেখানে অকেজো হয়ে পড়ে আছে ৮১,৪৪২টি। একটা সাংঘাতিক অবস্থা। মাননীয় মন্ত্রী মহাশয় আজকে বলবেন মোট টিউবওয়েল কত অকেজো হয়ে পড়ে আছে? সেই সমস্ত টিউবওয়েলগুলো রিপেয়ার করার কি ব্যবস্থা হচ্ছে। আমরা জানি মাননীয় মন্ত্রী মহাশয় নিজের হাতে এইগুলো করেন না, পঞ্চায়েতর মাধ্যমে এইগুলো রিপেয়ার করা হয়। এসব করতে হবে পঞ্চায়েতের মাধ্যমে, কিন্তু তাদের তো সক্রিয় হতে হবে, দ্রুত সারাবার ব্যবস্থা করতে হবে—যেগুলো অকেজো হয়ে পড়ে আছে। হ্যাণ্ড বোর টিউবওয়েলগুলি চালু রাখতে হবে। ৯৮ সালে আর. ডব্লু. এস.-এ মন্ত্রীকে দেওয়া হয়েছিল ১২২ কোটি ৭২ লক্ষ ১ হাজার টাকা। তিনি খরচ করেছেন মাত্র ৬২ কোটি ৩ লক্ষ ৬০ হাজার টাকা। অর্থাৎ, প্রায় ৫০ পারসেন্ট টাকা তিনি খরচ করতে পারেননি। এবং,

এর ফলে আমাদের জলের সন্ধানও ঠিক ভাবে দিতে পারেননি। সেইজন্য খরার সময় মানুষের হয়রানির শেষ থাকছে না। মন্ত্রী মশাইয়ের ইচ্ছা আছে, চেষ্টা আছে, কিন্তু তার যে মেশিনারি-পঞ্চায়েতের কাজে গাফিলতি, অর্থ দপ্তরের ঠিক সময়ে টাকা না দেওয়ার ফলে বিশুদ্ধ পানীয় জল পাওয়া থেকে রাজ্যের মানুষ বহুলাংশে বঞ্চিত থাকছে। আর্সেনিক দূষণ এলাকায় সার্ফেস ওয়াটারের ব্যবস্থা করতে পারছেন না। এইসব কারণে আমি এই ব্যয়বরাদ্দের দাবির বিরোধিতা করছি এবং আমাদের কাটমোশন সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রীর আনা জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ব্যয়বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই।

আমার মাননীয় বন্ধু শৈলজা অনেক কিছু বলে গেলেন। সেসব শুনে আমার মনে হয়েছে চালুনি আজকে সূচের বিচার করতে বসেছে। কারণ, কংগ্রেসি জমানায় দেখেছি গুটিকয়েক টিউবওয়েল ছিল গ্রামে এবং তারও বেশিরভাগ ছিল অকোজো হয়ে, ফলে গ্রামের মেয়েদের মাইলের পর মাইল গিয়ে এঁদো পুকুর বা জলাশয় থেকে জল আনতে হত। তারা মিউনিসিপ্যালিটি করেছিল মাত্র ৩০টি, সেইগুলোতেও জলের হাহাকার থাকত। শহরাঞ্চলে দেখেছি সি. এম. ডি. এ. বহির্ভূত পৌরসভায় কংগ্রেসি আমলে নল-বাহিত জল প্রকল্প ছিল ৩৭টি। এখন ৮০টি জল প্রকল্প কাজ করছে। এবং, বাদুড়িয়াতে যেটা শুরু হয়েছে, সেটা সম্পূর্ণ হলে আর কোনও অসুবিধা থাকবে না নল-বাহিত জল দিতে। পপুলেশন কভারেজ ৭৭ সালে ছিল ৩৪ পারসেন্ট, আজকে আমরা সেটা ৮০ পারসেন্ট কভারেজে নিয়ে এসেছি। ওদের আমলে ৬৯ লক্ষ টাকা বার্ষিক বিনিয়োগ হোত, সেখানে গত বছর আমরা খরচ করেছি ৭ কোটি ৯০ লক্ষ টাকা। গ্রামীণ এলাকায় ওদের আমলে যে ধরনের অসুবিধা ছিল, সেটা এখন আর নেই। আর্সেনিক এবং ফ্লোরাইডের সমস্যার কথা বললেন। আমরা গবেষণার মাধ্যমে এবং বিভিন্ন দেশের বিশেষজ্ঞদের বিশ্লেষণে দেখেছি, এটা ভূতাত্ত্বিক ব্যাপার। এই বিষয়ে আমরা জার্মানি, চিন, সুইডেন, আমেরিকা, প্রভৃতি পৃথিবীর বিভিন্ন দেশের বিশেষজ্ঞদের সঙ্গে আলোচনা করেছি।

[1-50 – 2-00 p.m.]

এগুলি সম্পর্কে পরিকল্পনা করা হচ্ছে। তবে নতুন সমস্যাও তৈরি হয়েছে। এই সমস্যা সম্পর্কেও চিন্তাভাবনা করছি। আপনারা জানেন যে, ২২৮ কোটি টাকা ব্যয়ে নদী থেকে জল তোলার একটা বিরাট প্রকল্পের কাজ শুরু হয়েছে এবং দ্রুতহারে কাজ চলছে। আমরা দেখছি যে, কালিয়াচক থেকে শুরু করে, বারুইপুর, ২৪ পরগনা অঞ্চলে

আর্সেনিক দ্বিতীয় স্তরে পাওয়া যাচ্ছে এবং তৃতীয় স্তর হচ্ছে সেফ। বর্ধমান, হাওড়া, হুগলি, মেদিনীপুরের কিছু কিছু অংশে বিক্ষিপ্ত ভাবে আর্সেনিক ব্লক আছে। এই ব্যাপারেও আমরা চিন্তা ভাবনা করছি। কিভাবে এই সমস্যা দূর করা যায়, এই ব্যাপারে সরকার চিন্তা ভাবনা করছেন এবং এই ব্যাপারে সকলের সহযোগিতাও কাম্য। তখন জনসংখ্যার কভারেজ ছিল ১৪ পারসেন্ট। এখন সেটাকে আমরা ৭৮.০৩ পারসেন্টে নিয়ে আসতে সক্ষম হয়েছি। ১৯৭৭ সালে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এর পরিকল্পনার সংখ্যা ছিল, ১৩.১, এখন সেটা ১ হাজার ১৯ এ পরিণত করতে পেরেছি। কংগ্রেসি জমানায় নলকূপের সংখ্যা ছিল ৪৪ হাজার। এখন সেটা ২ লক্ষ ৬ হাজার ৬০৪ এ নিয়ে যেতে পেরেছি। এই সমস্ত কাজ এখন পি.এইচ.ই. থেকে জেলা পরিষদকে দায়িত্ব দেওয়া হচ্ছে। রুক্ষ্ম যে সমস্ত পাথুরে এলাকা আছে, সেখানে আমরা রিগ বোর পুঁততে পেরেছি। এই রিগ বোর ১৯৭৭ সালে ছিল না। ১৯৯৯ সালে ৩৪ হাজার ৫২৭টি আমরা রিগ বোর পুঁতেছি। যে সমস্ত নলকূপ অকেজো হয়ে গেছে, সেগুলিকে আমরা রিপেয়ার করছি। এখানে সদস্য শ্রী শৈলজা দাস নোনা জলের কথা বলেছেন, কৃত্রিম উপগ্রহের সাহায্যে জলস্তর থেকে মিষ্টি জল আবার কাজ শুরু হয়েছে। আমরা জানি ওদের আমলে ব্যয় হত ৩.৩৪ কোটি টাকা, আর এখন ১৪৪.৮০ কোটি টাকা পানীয় জলের জন্য গ্রামাঞ্চলে ব্যয় করা হচ্ছে। আমাদের পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তর পাহাড়ী এলাকায় ন্যাওড়াখেলা প্রকল্প করেছে। দার্জিলিং ইত্যাদি এলাকায় ১৩০ কিলোমিটার দূরের ঝর্ণা থেকে বিভিন্ন জায়গায় জল সরবরাহ করছে। সুন্দরবন এলাকায়, কোস্টাল এরিয়ায় মেদিনীপুর এলাকায়, রুক্ষ্ম জমিতে রিগ বোর স্থাপন করার ব্যাপারে আমাদের পশ্চিমবঙ্গ সরকার এর এই পি.এইচ.ই. দপ্তর যথাযথ উদ্যোগ গ্রহণ করেছে। বেসিক মিনিমাম সার্ভিস প্রোগ্রাম এবং কেন্দ্রীয় সরকারের অ্যাক্সিলারেটেড ওয়াটার সাপ্লাই স্কিম এই দুই ধরনের পরিকল্পনার মধ্য দিয়ে আমরা জল সরবরাহ স্কিমগুলি করে থাকি। বীরভূম, বাঁকুড়া, বর্ধমানের কিছু অংশ, পুরুলিয়ায় ফ্লোরাইডের সমস্যা দেখা দিয়েছে। এই সমস্যা সমাধানের ব্যাপারে বিভিন্ন রকম পরিকল্পনা করা হচ্ছে। আন্ডার গ্রাউন্ড ওয়াটার বোর্ড বা আমাদের পি.এইচ.ই. দপ্তর যে আছে, যাদবপুর ইউনিভার্সিটি আছে, তাদের নিয়ে এই ব্যাপারে আমরা একান্তভাবে চেষ্টা করছি। আমরা দেখতে পাচ্ছি পরিশ্রুত পানীয় জল বিশেষ ভাবে দরকার। নদীয়া জেলায় ১৭টি ব্লকের মধ্যে ১৩টি আর্সেনিক অধ্যুষিত এলাকা। সেই সব এলাকায় দুটি নদী প্রবাহিত। একদিকে গঙ্গা, অপরদিকে জলঙ্গী। সেখানে যাতে মালদহের মত, ২৪ পরগনার মতো নদী থেকে জল তুলে বৃহত্তম প্রকল্প করা যায় সে বিষয়ে আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব। নদীয়া জেলার মানুষ যাতে পরিশ্রুত জল পায় তার জন্য আমি অনুরোধ জানাই। আমার বিশ্বাস বামফ্রন্ট সরকার যেভাবে যোগ্যতার সাথে কাজ করে এসেছেন, সেইভাবেই কাজ করে যাবেন। এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ ১৯৯৯-২০০০ সালের জন্য রেখেছেন, সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারলে ভাল হত কিন্তু সমর্থন করতে পারছি না। আমাদের আনা কাট মোশনের সমর্থন করছি। আপনার আনা বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। জল মানুষের জীবনধারণের জন্য অপরিহার্য। কিন্তু পানীয় জলের যে নমুনা পাচ্ছি, জলকে তিন স্তরে ভাগ করা হয়। লবনাক্ত জল, অতিরিক্ত ফ্লোরাইড যুক্ত জল আর আর্সেনিক যুক্ত জল। আর্সেনিক যুক্ত জল ইদানিংকালে মাথাচাড়া দিয়ে উঠেছে। তার ভয়াবহতা সম্পর্কে আমরা ওয়াকিবহাল। মালদহ থেকে শুরু করে মুর্শিদাবাদ, ২৪ পরগনার বিভিন্ন জেলায় আর্সেনিক যুক্ত জলের প্রার্দুভাব ঘটেছে। মানুষ আজকে অসহায়। আপনার বক্তব্যের মধ্যে আপনি পশ্চিমবঙ্গের গরিব মানুষের জন্য আপনি অনেক কথাই বলেছেন। যদি আপনার কথা ঠিক হত তাহলে আমি তাকে সাধুবাদ না জানিয়ে পারতাম না। যখন খরা আসে তখন সংবাদপত্রের মাধ্যমে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার জলের রূপটা কি, কোথায় জল ২০ ফিট নেমে গেছে, জলের হাহাকার উঠেছে এটা আমরা জানতে পারি। আবার বন্যার সময়েও আমরা দেখতে পাই আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব কিভাবে ঘটছে। আজকে আপনার বাজেট বক্তব্যের মধ্যে যেকথা বলেছেন তা যদি সত্যি হত তাহলে আমরা বন্যা, খরার সময়ে পরিশুদ্ধ জল পেতাম। আমি যুক্তি দিয়ে সেকথা প্রমাণ করব যে যে কথা আপনি বলেছেন আপনার বাজেট বক্তব্যের মধ্যে সেকথা সত্যি নয়। গত ২৩ বছর ধরে আপনারা আছেন। আপনারা গ্রামাঞ্চলের মানুষের কথা বড় মুখ করে বলে থাকেন। আপনি যে বাজেট রেখেছেন তাতে আপনি শহরাঞ্চলের মানুষদের উৎসাহিত করেছেন। শহরাঞ্চলের ৮৪ ভাগ মানুষ এর জন্য পানীয় জল সরবরাহের ব্যবস্থা আপনি দেখিয়েছেন। গ্রামাঞ্চলের মানুষের জন্য আপনি কি ভেবেছেন? মালদহ জেলাকে আর্সেনিক মুক্ত করার জন্য কালিয়াচক (১), (২), (৩) নম্বর, ইংলিশবাজার, মানিকচক ব্লকে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় রাজ্য সরকার কাজ আরম্ভ করেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন উদ্বোধন করতে। সেখানে আমরা লক্ষ্য করলাম এটা যাতে রুগ্ন হয়ে যায় তারই প্রচেষ্টা করা হয়েছে। যে সমস্ত জমি কেনা হয়েছে, সেই জমির মূল্যের চেয়ে অনেক বেশি দাম দিয়ে, শুধুমাত্র টাকা আত্মসাৎ করার জন্য। জমির যা মূল্য তার থেকে অনেক বেশি মূল্য দেখিয়ে সেখানে টাকা আত্মসাৎ করার চেষ্টা করা হয়েছে, এটা নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় জানেন। আংশিক ভাবে সেখানে জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। মন্ত্রী মহাশয়ের আন্তরিকতার কোনও অভাব নেই, কিন্তু তিনি যাদের কাছ থেকে এই পরিসংখ্যানগুলি পান সেখানে কারচুপি করা হচ্ছে। মন্ত্রী মহাশয়কে এই দিকটা দৃষ্টি দিতে বলব। চাঁচোল-২ ব্লকে মারতিপুর-এ পাইপ লাইন আছে সেখানে রাস্তা ক্রস করে লাইন দেওয়ার জন্য আমরা এগজিকিউটিভ ইঞ্জিনিয়ারের

কাছে বলেছিলাম, কিন্তু তিনি তার অক্ষমতার কথা প্রকাশ করলেন। আবার ওখানেই গোবিন্দপাড়াতে একটা পয়েন্টের ব্যাপারে বলেছিলাম যে একটা পয়েন্ট বাড়ালে সেখানে আরও কিছু লোক পানীয় জল পেতে পারত, কিন্তু তিনি তার অক্ষমতা কথা বলে বললেন যে জেলা পরিষদ টাকা না দিলে আমরা এটা করতে পারি না। তাই আমি বলছি যে তাদের হাতে যদি যথেষ্ট পরিমাণ ক্ষমতা না থাকে তাহলে কেমন করে আপনি মানুষের আশা পূরণ করবেন। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে এই দিকে দৃষ্টি দিতে অনুরোধ করব। আমার সময় খুব বেশি নেই, আমি আরেকটা বিষয়ে বলে আমার বক্তব্য শেষ করব, সেটা হচ্ছে আজকে যে পরিমাণ আর্সেনিকের প্রাদুর্ভাব বেড়েছে সেই রকম ভাবে আর্সেনিক পরীক্ষা করার ব্যবস্থা তত নেই। স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ইনস্টিটিউট অফ এনভায়রনমেন্ট স্টাডিজ, বঙ্গীয় বিজ্ঞান দরবার এটা কাঁচড়াপাড়ায়, ৫৮৫ নং অজয় ব্যানার্জি রোডে এই সব জায়গায় আর্সেনিক পরীক্ষা কেন্দ্র আছে। আমি বলব এখন যেমন ভাবে আর্সেনিকের প্রভাব বাড়ছে তাতে ব্যাপক ভাবে আর্সেনিক পরীক্ষারও ব্যবস্থা করা দরকার। এই বিষয়ে মন্ত্রী মহাশয়কে সজাগ হওয়ার জন্য আমি বলব। এই বলে আমি বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[2-00 – 2-10 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মাননীয় মন্ত্রী ৩৫ নং যে দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং এই সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি বিষয়ে উল্লেখ করছি এবং মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পানীয় জলের সমস্যা আছে একথা আমরা কেউ অস্বীকার করি না। বিরোধী বন্ধুরা ক্ষমতায় যখন ছিলেন তখন তারা করেননি। আজকে সমালোচনা নিশ্চয়ই করছেন যেহেতু বিরোধী পক্ষে আছেন বিরোধিতা করার জন্য, স্বাভাবিক ভাবেই তারা এটা করবেন। পানীয় জলের সমস্যা এটা আমরা কেউ অস্বীকার করি না, কারণ বর্তমানে জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী নানা দিক থেকে আলোচনা করে সরেজমিনে বিভিন্ন জেলায় ঘুরে বাস্তব অভিজ্ঞতার মধ্যে দিয়ে তিনি নানা পরিকল্পনা গ্রহণ করেছেন। এবং পানীয় জল সরবরাহে যে যে অসুবিধাগুলি আছে যে অভাবগুলি আছে সেগুলিকে দূর করার চেষ্টা করেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছে দীর্ঘ দিন ধরে যে আর্থিক দাবি পেশ করা হয়েছে পানীয় জলের সঙ্কটকে দূর করার জন্য—কেন্দ্রীয় সরকার বারে বারেই বলছেন যে ২০০০ সালের মধ্যে সমস্ত গ্রামে পানীয় জল সরবরাহ করা হবে।

অথচ আমাদের রাজ্যের পক্ষ থেকে, জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর

পক্ষ থেকেও বারবার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, দাবি করা হয়েছে কিন্তু সেই দাবির কখনও ২০ ভাগ আবার কখনও বা ২৫ ভাগ মাত্র পূরণ করা হয়েছে। স্বাভাবিক ভাবেই আমি বিরোধী বন্ধুদের কাছে এই অনুরোধ করতে চাই যে, আসুন না আমরা সবাই মিলে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের রাজ্যের পানীয় জলের প্রকোপ এবং তা দূর করার জন্য অর্থের দাবি নিয়ে যাই, দাবি করি। সাথে সাথে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে প্রতিবেদন পেশ করেছেন তাতে একটা বিষয়ে উল্লেখ থাকলে ভাল হত। সেটা হচ্ছে, বিভিন্ন জেলার ব্লকগুলোতে কত টিউবওয়েলে আর্সেনিকের প্রকোপ ধরা পড়েছে। নাম্বার অফ টিউবওয়েল। তার উল্লেখ থাকলে খুব ভাল হত। সাথে সাথে যেহেতু এটা জনস্বাস্থ্যের বিষয় তাই আর্সেনিকে আক্রমণ কোন ব্লকে কত সেটাও উল্লেখ থাকলে আমাদের কাছে বিষয়টা পরিষ্কার হত। যাই হোক, তিনি নিশ্চয় জবাবি ভাষণে এবিষয়ে তথ্য থাকলে বলবেন। এই বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি আরেকটা বিষয়ে আপনারা দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন জেলায় জেলা-পরিষদের মাধ্যমে যেখানে রিগ প্রয়োজন যেখানে পি.এইচ.ই.-র পক্ষ থেকে সমস্ত ব্যবস্থা করা হয়েছিল। গভীর নলকূপের জল পাম্পিং স্টেশনের মাধ্যমে তুলে নলবাহিত জল পাইপ লাইনে দেবার ব্যবস্থা করা হচ্ছিল। কতকগুলো জেলাতে, যেগুলো গঙ্গা নদীর পাশে আছে, সেখানে ঐ নদীর জল নিয়ে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের মাধ্যমে নলবাহিত জল সরবরাহ করলে ভাল হয়। এই বিষয়টা আমি গত বাজেটেও উল্লেখ করেছিলাম এবং স্মরণ করিয়ে দেবার জন্য পুনরায় বললাম। যদিও এত প্রচুর অর্থের প্রয়োজন হবে কিন্তু ভবিষ্যতে খরচ অনেক কমে যাবে। গভীর নলকূপ থেকে পাম্পিং স্টেশন তৈরি করে মাটির গভীর থেকে জল তুলে সরবরাহ করতে থাকলে ১০।২০ বছরে টিউবওয়েলগুলো অকেজো হয়ে যাবে। স্বাভাবিক ভাবেই এই পরিকল্পনা করার কথা যদি তিনি চিন্তা-ভাবনা করেন তাহলে ভাল হয়।

সাথে সাথে আমি উত্তর ২৪ পরগনা জেলার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করব। এই জেলাটা আপনারও। সেখানে বহু ব্লক আছে যেখানে আর্সেনিক টিউবওয়েল আছে। সেই টিউবওয়েলের পরিবর্তে নতুন ডিপ-টিউবওয়েল বসাবার ব্যবস্থা করলে ভাল হয়। যাই হোক, এই বলে এবং বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[2-10 – 2-20 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় জনস্বাস্থ্য-কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী কর্তৃক যে বাজেট পেশ হয়েছে আমি সেই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমি ২-৪টি

কথা বলতে চাই। আপনাকে প্রশ্ন করলে বলেন ৮৪ পারসেন্ট জায়গায় আপনি পানীয় জল দেওয়ার ব্যবস্থা করেছেন। আমি সারা পশ্চিমবঙ্গের কথা বলছি না। আপনার কথা যে কত অন্তসারশূন্য সেটা বলার জন্য আমি মাত্র একটা পুরসভার কথা বলছি। আমি কাটোয়া পুরসভার কথা বলছি। কাটোয়া মিউনিসিপ্যালিটিতে একটা প্রজেক্ট নেওয়া হয়েছিল ১৯৮৮ সালে, তার কাজ শুরু হল ১৯৯৭ সালে। এটি ৭৮ লক্ষ টাকার কাজ এবং সেই কাজের ফার্স্ট জোনের কাজ যখন সবে শেষ হয়েছে তখন আপনার দপ্তরের লোকেরা বলল ফার্স্ট জোনের কাজ শেষ হতে ২০ লক্ষ টাকা লাগবে এবং এটা কাটোয়া মিউনিসিপ্যালিটি দেবে। ৭৮ লক্ষ টাকার মধ্যে পুরসভাকে দিতে হল ৫৮ লক্ষ টাকা। ফার্স্ট জোনের ৭৮ লক্ষ টাকার মধ্যে ৫৮ লক্ষ টাকা পুরসভাকে দিতে হবে। আপনি দাবি করেন, আপনি গর্ব অনুভব করেন যে জনস্বাস্থ্য কারিগরি দপ্তর সারা পশ্চিমবঙ্গে পানীয় জল সরবরাহ করছে। সেই কাটোয়া মিউনিসিপ্যালিটিতে সেকেন্ড জোনের কাজের জন্য ধরা হয়েছে ১ কোটি ৩১ লক্ষ টাকা এবং এই টাকার পুরোটাই সেই পুরসভাকে দিতে হবে। আমার ক্ষুদ্র বুদ্ধিতে বলে যে, আপনি কি করে বলতে পেরেছেন যে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষকে আপনার দপ্তর পানীয় জল খাওয়াচ্ছেন? মাননীয় বিনয় চৌধুরি মহাশয় আপনাদের শ্রদ্ধেয় নেতা, তিনি একটা কথা বলেছিলেন সেটা হল—পশ্চিমবঙ্গ সরকার ফর দি কন্ট্রাক্টস অফ দি কন্ট্রাক্টর বাই দি কন্ট্রাক্টর। পশ্চিমবঙ্গের সব দপ্তরেই কন্ট্রাক্টরদের দাপট আছে। তবে তার মধ্যে প্রথম স্থান অধিকার করেছে আপনার দপ্তর। আমি একটা উদাহরণ দিই। এই কন্ট্রাক্টররা প্রত্যেক অফিসে সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারদের সঙ্গে যোগসাজশ করে তাঁরা সব কাজ পরিচালনা করবেন—কোন কাজ বেরোবে, কে কাজ পাবে সেগুলো তাঁরাই ঠিক করেন। তাঁদের সঙ্গে তাঁদের আত্মীয়-বন্ধুদের পার্টনারশিপ আছে। এই কাজগুলো তাঁরা করছেন। এবং তাঁদের যে দাপট তাতে সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার ও একজিকিউটিভ ইঞ্জিনিয়ারদের কোনও কাজ করার ক্ষমতা থাকে না। আমরা মাঝে মাঝে অফিসারদের দায়ী করি। কিন্তু অফিসাররা সব সময় কাজ করতে পারেন না। একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের চেয়ার হচ্ছে আপনার দপ্তরের মুখ্য অফিস, সেখান থেকে ৯৫ ভাগ কাজের টেন্ডার হয়। সেখানে থেকে সমস্ত ডিস্ট্রিবিউশন হয়, সেখান থেকে চেক পাওয়া যায়। আপনার দপ্তরের অন্য কর্মচারিরা বিশেষ করে সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট, তাঁরা চেষ্টা করেন কিভাবে ঐ দপ্তরে যাবেন এবং তাঁদের ট্রান্সফার হয় অদ্ভুত ভাবে। একটা যে দুটো অফিস আছে তাঁরা সেই দুটো অফিসের মধ্যেই ঘোরাফেরা করেন। আমরা ভাবতাম আপনার দপ্তরের বড় বড় অফিসারদের দাপট আছে। কিন্তু আপনার দপ্তরের সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং ওয়ার্ক অ্যাসিস্ট্যান্টদের এত দাপট যে সে ব্যাপারে একটা ঘটনার কথা বলি। আপনি বোধহয় ১৯৯৯ সালের মে মাসে পুরুলিয়ায় গিয়েছিলেন।

সেখানে যেতে আপনার ৩-৪ ঘন্টা দেরি হয়েছিল। আপনি গিয়ে দেখেন সেখানে অফিস বন্ধ করে একজন সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার বসে আছে। তার কোল্ড বিহেভিয়ার দেখে আপনি ঐ স্পটে বলেছিলেন যে তার বদলি হওয়া দরকার। তারপর সে কোথায়, কিভাবে বদলি হল সেটা আপনি ভাল জানেন। এই বদলির ব্যাপারে আপনার দপ্তরের চিফ ইঞ্জিনিয়ার, সেক্রেটারি কারোর কোনও ক্ষমতা নেই। তাদের বদলি করার ক্ষমতা আছে কো-অর্ডিনেশন কমিটির। কো-অর্ডিনেশন কমিটি ঠিক করে কোন সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার, কোন ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট কোথায় যাবে, বা কোন দায়িত্বশীল ক্লার্ক কোথায় যাবে? তারা আপনার কলকাতা অফিসে যোগাযোগ করে সেখান থেকে অর্ডার করিয়ে নিয়ে চলে যায়। কলকাতা অফিস থেকে ট্রান্সফার সংক্রান্ত সব অর্ডার করা হয়। কো-অর্ডিনেশন কমিটির দাপটে, কন্ট্রাক্টরদের দাপটে আপনার দপ্তরের কোনও কাজই সাধারণ মানুষ পায় না। আপনি কি জানেন আপনার বিভাগের অফিসগুলো কখন খোলা হয়? কটার সময় কর্মচারিরা অফিসে যায়? সম্প্রতি কাটোয়ায় আপনার বিভাগের অফিস ভাঙ্গচুর হয়েছে। কেন হয়েছে? বেলা ১২-টার সময় সাধারণ মানুষ ঐ অফিসে গিয়ে নাইট ওয়াচম্যান ছাড়া আর কাউকে পায়নি। বেলা ১২-টার আগে কোনও কর্মচারী অফিসে আসে না। ১৯৯৪ সালে আপনার আসানসোল অফিস থেকে চারজন নামকরা কন্ট্রাক্টরের নাম কাজে গাফিলতির জন্য, দীর্ঘসূত্রতার জন্য কেটে দেওয়া হয়েছিল, বাতিল করা হয়েছিল। কিন্তু তারা কলকাতা অফিসে চিফ ইঞ্জিনিয়ারকে ধরে আবার তাদের নাম রিনিউ করে নেওয়া এবং আবার সেখানে কাজ করে। লোকাল সুপারেনটেন্ডিং ইঞ্জিনিয়ার নাম বাতিল করে দেওয়া সত্ত্বেও তার নাম রিনিউ হল! সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং ওয়ার্ক অ্যাসিস্টেন্টদের সঙ্গে পার্টনারশিপে কাজকর্ম চালিয়ে গেল। যাকে বদলি করা দরকার তাকে বদলি না করে চিফ ইঞ্জিনিয়ার তাকে সেই একই জায়গায় পোস্টিং দিয়ে দিচ্ছেন এবং সে সেখানে বহাল-তবিয়তে কাজ করে যাচ্ছে, অপকর্ম করে যাচ্ছে। সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারদের কাজ হচ্ছে পাইপ লাইন রক্ষণাবেক্ষণ করা, পাইপ লাইন ড্যামেজ হল কিনা দেখা, পাইপ লাইন দিয়ে জল যাচ্ছে কিনা সার্ভে করা। তারা কোথাও সার্ভে করতে যায় না। কলকাতায় বসে মাননীয় মন্ত্রী মহাশয়, এই ব্যাপারগুলো আপনার পক্ষে দেখে সুরাহা করা সম্ভব নয়। রাইটার্স-এ বসে আপনি এই সব সমস্যার সমাধান করতে পারবেন না। এবং আপনি তা পারছেন না বলেই আপনার ডিপার্টমেন্ট, কন্ট্রাক্টরদের ডিপার্টমেন্টে পরিণত হয়েছে। একটা অপদার্থ ডিপার্টমেন্টে পরিণত হয়েছে। আপনি রেক্টিফাই করার চেষ্টা করুন। ধন্যবাদ।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ১৯৯৯-২০০০ সালের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীরা যে কাট মোশন বা ছাঁটাই প্রস্তাব নিয়ে এসেছেন তার

বিরোধিতা করছি। এই দপ্তরটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর। জলের অপর নাম জীবন। কংগ্রেস আমলে আমরা দেখেছি এই দপ্তরের কোনও গুরুত্বই ছিল না। ফলে পানীয় জলের সঙ্কট মোচনের তাঁরা কোনও ব্যবস্থাই করতে পারেননি। বামফ্রন্ট আমলে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামাঞ্চলে যে পানীয় জলের প্রচন্ড সঙ্কট ছিল তা দূর করার উদ্যোগ গ্রহণ করা হয়। সেই অনুযায়ী দূরবর্তী এলাকার মানুষের পানীয় জলের সঙ্কট মোচনের উদ্দেশ্যে প্রতিটি গ্রামে টিউবওয়েল বসাবার ব্যবস্থা করা হয়। সাথে সাথে অতীতে গ্রামাঞ্চলে যা কখনও ছিল না—নলবাহী জল প্রকল্প, তাও একটার পর একটা গ্রহণ করা হয়। তবে এখনও সর্বত্র নলবাহী জল সরবরাহ সম্ভব হয়নি। নলবাহী জল প্রকল্প করতে যে টাকার প্রয়োজন সেই টাকার অভাবের জন্যই সব জায়গায় এখনও তা করা সম্ভব হয়নি। তবে একথা ঠিক যে, গ্রামাঞ্চলের মানুষের জীবন রক্ষার জন্য, পানীয় জলের সঙ্কট মোচনের জন্য সেই কাজ আমরা ধাপে ধাপে করে চলেছি এবং বৈজ্ঞানিক পদ্ধতিতেই সেই কাজ এগিয়ে চলেছে। প্রতিটি মানুষের জীবন ধারণের জন্য জলের পরেই খাদ্যের দরকার। সেই খাদ্য ঘাটতি মেটাতে গিয়ে গ্রামাঞ্চলের চাষের মাঠে চাষী উন্নত পদ্ধতিতে চাষ করার জন্য সেচের জল চাইছে। সেই জল তাদের কাছে পৌঁছে দিতে সরকারি ব্যবস্থায় স্যালো টিউবওয়েল, সাবমারসিবল টিউবওয়েল, ডিপ টিউবওয়েল করা হয়েছে। তারফলে চাষের উন্নতি হয়েছে। এই সব করতে গিয়ে ভূগর্ভের জলে সঙ্কট দেখা দিয়েছে। সেখানে জলের স্তর নেমে যাচ্ছে। আগে হ্যান্ড টিউবওয়েলে যে জল উঠত এখন আর তা উঠছে না।

[2-20 – 2-30 p.m.]

ক্লাস্টার স্যালো যদি করতে হয়, সিলিন্ডার টিউবওয়েল যদি করতে হয় তাহলে তার খরচ হচ্ছে ১০ থেকে ১২ হাজার টাকা। সেগুলি পঞ্চায়েতের মাধ্যমে করা হয়েছে অর্থাৎ আমরা করছি। কিন্তু আমাদের এলাকায় জল সঙ্কটের ফলে যদি টিউবওয়েল করতে হয় তাহলে তার যে খরচ সেই এখন অনেকগুণ বেড়ে গেছে। সেইজন্য সরকারের কাছে আমি প্রস্তাব রাখছি, পানীয় জলের সঙ্কট মোচনের জন্য নলবাহিত প্রকল্পগুলি আরও বেশি বেশি গ্রামাঞ্চলে করে মানুষের কাছে আরও বেশি পৌঁছে দেবার ব্যবস্থা গ্রহণ করতে হবে। এর সঙ্গে সঙ্গে আরও একট প্রস্তাব রাখছি, ভূগর্ভে জলের সঙ্কটের ফলে পানীয় জল আরও ঠিক-ঠাকভাবে তুলতে গেলে যে রকম অর্থের দরকার সেই অর্থ যোগান না থাকার ফলে কাজ করতে অসুবিধা হচ্ছে। সেইজন্য আমি বলব, ভূ-পৃষ্ঠের উপর যে জল আছে, যেমন, বৃষ্টির জলকে ধরে রাখার জন্য রিজারভার তৈরি করা অথবা নদী-নালা, পুকুর অথবা যেখানে গঙ্গা আছে, যেখানে জলের ব্যবস্থা আছে, সেই জলকে বিশুদ্ধ করে, পিউরিফায়েড করে মানুষের কাছে পৌঁছে দেবার জন্য ব্যবস্থা গ্রহণ

করা যায় কিনা সেটা ভেবে দেখার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে বলব। এরফলে হবে, ভূগর্ভে জলের যে সঙ্কট সেই জলের সঙ্কট খানিকটা দূরীভূত হবে। এটা শুধু পানীয় জলের জন্য নয়—যদিও এটা আপনার দপ্তরে পড়ছে না, এটা কৃষি বিভাগকে ভেবে দেখতে হবে—যাতে মানুষের চাষের জন্য ডিপ টিউবওয়েল, টিউবওয়েল সাব মার্সিবিল এর উপর গুরুত্ব না দিয়ে যেখানে নদী-নালা আছে, পুকুর আছে—আমরা অতি প্রাচীনকালে দেখেছি, গ্রাম এলাকায় পুকুর খনন করা হত চাষের কাজে ঐ জলকে কাজে লাগানোর জন্য—সেগুলিকে আরও সংস্কার করে চাষের জন্য উপযুক্ত জল যাতে সরবরাহ্ করা যায় সেই ব্যবস্থাকে পাকা-পোক্ত করার জন্য আমি সরকারের কাছে আবেদন করছি। আমাদের জেলায় আর্সেনিক দূষণের প্রভাব দেখা যাচ্ছে। আমাদের পশ্চিমবাংলায় ২৫২টি ব্লক আছে। তার মধ্যে ৮টি জেলার ৬৫টি.ব্লকের প্রায় ৩ হাজার ৩১ মতন গ্রামীণ এলাকায় আর্সেনিক দেখা দিয়েছে। সরকার যদিও তার মোকাবিলা করার জন্য সমস্ত রকমের প্রকল্প এবং পরিকল্পনা গ্রহণ করেছে, কিন্তু এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যেসব পাওনা, যেসব সহযোগিতা এবং সাহায্য পাওয়া দরকার সেগুলি ঠিক-ঠাক ভাবে পাওয়া যাচ্ছে না। এইসব সাহায্য এবং সহযোগিতা যদি ঠিকমতো করে তাহলে সরকারের পক্ষে আরও দ্রুততার সঙ্গে আর্সেনিক দূষণমুক্ত করা যায়। কিন্তু এই দায়িত্ব শুধু বামফ্রন্টেরই একার নয়। এই বিপদ শুধু যে বামফ্রন্টের বিপদ তা ঠিক নয়। আজকে সমস্ত রাজনৈতিক দলকেই এ বিপদ সম্পর্কে ভাবতে হবে। কারণ এই আর্সেনিকে ক্ষতিগ্রস্ত আর.এস.পি., ফরওয়ার্ড ব্লক, সি.পি.আই., কংগ্রেস, বি.জে.পি., তৃণমূল কংগ্রেস সবাই হবে। তাই দলমত নির্বিশেষে এই কঠিন সমস্যার সমাধানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দরবার করতে হবে। আমাদের ন্যায্য পাওনা আদায় করতে হবে। এ ছাড়া আমরা দেখেছি বহু দূরবর্তী এলাকায় যেমন সুন্দরবন এলাকা লবনাক্ত। সেখানে টিউবওয়েল বসানো যায় না। সেখানে পানীয় জলের সঙ্কট আগেও ছিল এবং এখনও আছে। এখন এইসব এলাকায় জল সরবরাহ্ করার জন্য নানা প্রকল্প গ্রহণ করা হয়েছে এবং এখনও হচ্ছে, বহু ডিপ টিউবওয়েল করা হচ্ছে। মেদিনীপুর জেলার ভূগর্ভে যে মিষ্টি জল আছে সেই জল মানুষের কাছে পৌঁছে দেবার জন। সরকারের পক্ষ থেকে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। আমাদের জেলায় দেখেছি, সেখানে ব্যাপক চাষের ফলে ভূগর্ভের জল নেমে গেছে। ডোমকল, মুর্শিদাবাদ প্রভৃতি জায়গায় জলের সঙ্কট দেখা দিয়েছে। কিন্তু আমাদের জেলায় বহু নদী-নালা আছে, গঙ্গা, ভাগীরথী আছে, বাবলা, প্রিয়া, ময়ূরাক্ষী আছে, এগুলি সংস্কার করলে এই জল মানুষের কাজে, চাষীদের কাজে দেওয়া যায়। কাজেই এগুলির দিকে নজর দেবার জন্য আবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনারা সকলে জানেন যে

জলের অপর নাম জীবন। সেই জলের ব্যবহার, তার পরিচালনার উপরে নির্ভর করে একটা দেশের উন্নতি। আজকে আমাদের চাষবাস, বসতি, মানুষের জীবন সংগ্রাম সবই এই জলের উপরে নির্ভর করছে। আজকে পশ্চিমবঙ্গ সরকারের জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী গৌতম দেব মহাশয় ১৯৯৯-২০০০ সালের বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন। আমি আমার দলের পক্ষ থেকে সেই বাজেটের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, বি.এম.এস. নিয়ে আমি প্রশ্ন করতে চাই। বি.এম.এস. এই প্রকল্পের দ্বারা আপনি পশ্চিমবাংলায় কয়টা গ্রামে এই পরিষেবার কাজ করেছেন? আজকে গ্রামে জলের জন্য হাহাকার হচ্ছে, তার কতটা আপনি দূর করতে পেরেছেন? আমি মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করতে চাই যে, আমরা চোখের সামনে দেখছি যে হচ্ছে, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম জেলায় জলকষ্টের জন্য জন্তু-জানোয়ার ছটফট করে মরছে। আজকে পরিষেবা যদি ঠিকমতো থাকত তাহলে এই অবস্থা হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলেন, আরও বড় বড় কথা বলে নিজেদের অক্ষমতাকে ঢাকবার চেষ্টা করেন। নলবাহী প্রকল্প কথাটা শুনতে ভাল লাগে এবং ভাল শোনায়। কিন্তু বাস্তবে তার কতটুকু রূপায়িত হয়েছে? দক্ষিণ ২৪ পরগনা জেলায় আমার বিধানসভা কেন্দ্র ফলতা। সেখানে হাসিম নগরে আজকে ৫ বছর এই প্রকল্পে কাজ চলছে, অথচ সেখানে আজ পর্যন্ত কিছু হল না। পশ্চিমবঙ্গের কোনও ডিপার্টমেন্টে কাজ হয় না। সেখানে আপনার ডিপার্টমেন্টে সুষ্ঠুভাবে কাজ সেই আশা আমরা করি না। আজকে আপনারা রাজনৈতিক দোষে দুষ্ট। আমার এলাকায় মজলিসপুরে যে পাড়াটা সি.পি.এম.-এর এলাকা, সেখানে নলবাহী প্রকল্প করা হয়েছে, তা জল পাচ্ছে। অথচ তার পাশে যেটা কংগ্রেসের পাড়া সেখানে নলবাহী প্রকল্পের কাজে আজ পর্যন্ত জল আসেনি। এলাকার মানুষ আমাকে জিজ্ঞাসা করায় আমি তাদের বলেছিলাম যে, যেহেতু তোমরা কংগ্রেস কর সেহেতু মন্ত্রী মহাশয় বোধ হয় তোমাদের জল না দিয়ে দুধ দেবেন, সেজন্য জল আসেনি। আজকে এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 – 2-40 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, পশ্চিমবঙ্গের জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৯৯-২০০০ সালের যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। আগে একটা কথা ছিল বেলা যে পড়ে এল। জলকে চল"। আগে কলসি নিয়ে নদী কিংবা পুকুর থেকে জল এনে খাওয়া হত। আজকে সেই বেহার অবস্থার পরিবর্তন হয়েছে মানুষ আজকে শুদ্ধ জল খেতে পাচ্ছে। কংগ্রেস আমলে কটা টিউবওয়েল ছিল সেটা সকলেই জানেন। যদিও

বা টিউবওয়েল ছিল সেইগুলি বিত্তশালী লোকেদের বাড়ির পাশে ছিল সেখানে সাধারণ মানুষ যেতে ভয় পেত। আজকে পানীয় জল সরবরাহ ব্যবস্থার উন্নতি হয়েছে। আজকে চাষবাষের জন্য ভূগর্ভস্থ জল ব্যবহার হচ্ছে। এই ব্যবহারটা যতই কমানো যায় ততই মঙ্গল, এটা না কমাতে পারলে আমাদের অসুবিধার মধ্যে পড়তে হবে। খাবার সময় আমাদের দূর্বিসহ অবস্থার মধ্যে পড়তে হয়। এই দূর্বিসহ অবস্থার প্রধান কারণ হচ্ছে ভূগর্ভস্থ জলের বহুল পরিমাণে ব্যবহার। কিছুক্ষণ আগেই মন্ত্রী মহাশয় বলেছেন ভূগর্ভস্থ থেকে যে জল তোলা হয় তার ৭৫ ভাগ চাষের কাজে ব্যবহার করা হয়। এই ক্ষেত্রে যদি সারফেস ওয়াটারকে কাজে লাগানো যায়, বড় বড় জলাধার করে চাষের কাজে লাগানো যায় তাহলে ভূগর্ভস্থ জলের ব্যবহার কমানো যায়। তাহলেই ভূগর্ভে জলের পরিমাণ ঠিক থাকে। তারপর আপনাকে আর একটা জিনিস দেখতে হবে। আপনার যে পি. এইচ. ই প্রোজেক্টগুলি হয় সেই পি. এইচ. ই প্রোজেক্টের পাশাপাশি দেখা যায় স্যালো এবং ডিপ টিউবওয়েলগুলি করা হয়েছে। আমার আবেদন হল আপনার প্রকল্পের যে বহন ক্ষমতা সেটা না বিচার বিবেচনা করে যত্রতত্র এই স্যালো এবং ডিপ টিউবওয়েল বসাতে দেওয়া ঠিক হবে না। এটা মেনে না চলার ফলে ভূগর্ভস্থ জলের পরিমাণ কমছে। তাই আপনার অনুমতি ছাড়া ওই এলাকায় যাতে স্যালো এবং ডিপ টিউবওয়েল না বসানো যায় তার যথাযথ ব্যবস্থা করবেন। আর একটা জিনিস হল, নদী এবং সমুদ্রের পাশে পানীয় জলের সমস্যা দেখা যায়, সেখানে স্যালাইন ওয়াটার থাকার ফলে মানুষ দুর্বিসহ অবস্থায় পড়ে। নদী বা সমুদ্রের জলকে পরিশ্রুত করে সেটা যাতে পানীয় জলের জন্য ব্যবহার করা যায় সেই ধরনের পরিকল্পনা যদি আপনি করেন তাহলে ভাল হয়। তারপর আর একটা বিষয় হল আর্সেনিক যুক্ত জল। এটা আমাদের দূর্বিসহ অবস্থার মধ্যে ফেলেছে। বিভিন্ন জেলার বিভিন্ন ব্লক এই অবস্থার মধ্যে পড়েছে। আমি যতদূর জানি ১৯৭৮ সালের পর থেকে এই প্রবলেম দেখা দেয়। তারপর থেকে বিভিন্ন সংস্থা এই ব্যাপারে পর্যালোচনা করেছে। এই ব্যাপারে কি উপায় সেটা স্থির হয়েছে কিনা জানা নেই। এই আর্সেনিক যুক্ত জল থেকে কি করে আর্সেনিক দূর করা যায় সেটা সঠিক ভাবে দেখা দরকার, আর্সেনিক দূষণ সমস্যার সমাধান করার পথে এগিয়ে যাওয়া উচিত সুপরিকল্পিত ভাবে। এটা কেন্দ্র রাজ্য মিলে করতে হবে। আমি আগের আলোচনায় সচেতনতার কথা বলেছি। আমরা দেখেছি গ্রামেগঞ্জে জলের সঠিক ব্যবহারের ব্যাপারে সচেতনতার অভাব রয়েছে। আমরা দেখেছি ট্যাপ কলের জল পড়ে যাচ্ছে তো পড়েই যাচ্ছে কেউ বন্ধ করছে না। মানুষের মধ্যে একটা ধারণা যোগানো দরকার যে ভূগর্ভস্থ জলের পরিমাণ আছে, তাকে সুব্যবহার করা দরকার। জল ব্যবহারের বিধি-নিষেধ সম্পর্কে পঞ্চায়েতের মাধ্যমে এবং স্কুলে প্রাথমিক পর্যায় থেকে শুরু করে উন্নততর ক্লাসের ছেলে-মেয়েদের সুশিক্ষার ব্যবস্থা করলে ভাল হয়। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 - 2-50 p.m.]

**Shri Nar Bahadur Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, the Honourable Minister-in-Charge of the PHE Department, is holding this portfolio for the last many years, and who is one of the promising young ministers of the Left Front government, the State Government has got. I have gone through the Budget Speech of the Honourable Minister where he has louded the achievements of his department. But so far the question of portable drinking water in the districts and rural areas is concened, the situation seems different.

In the last year of millennium, we find the problem of portable drinking water everywhere in every town. there is shortage of drinking water in the rural areas. The PHE has failed to provide portable drinking through GI pipe. It has also failed to utilise funds provided by the Central Government on the different schemes. There is problem of arsenic polution in 24 parganas and other districts, also the problem of water treatment plant in hills, I would not go through all these issues. What I would like to make clear is the problem of drinking water in the hill areas. Everyone knows everybody knows, there is acute scarcity of drinking water in Darjeeling, Kurseong and Kalimpong towns. Darjeeling is the tourist area. Tourists visit Darjeeling. Tourist traffic are diverted elsewhere. The people of Darjeeling have lost their livelihood. But the State Government and the PHE department seem indifferent in the problem. For the last 2 years the Darjeeling town has not got a single piece of GI Pipe for drinking water purpose. The town established by Britshers 150 years ago and the population at that time was 10,000. Now population has increased manifold. During the tourist season, population in Darjeeling alone reach four to five lakhs. So, people of Darjeeling are not getting drinking water as per norms prescribed by World Health Organisation. It has fixed five gallons of portable drinking water for a man daily. Now the people of Darjeeling are getting five liter of drinking water per week, far below the prescribed norms of the

World Health Organisation. Now, I come to the financial provisions earmarked the budget speech by the Hon'ble Minister. He has given. 1.10 crores of rupees under basic Minimum Services Programme for Darjeeling hills. The State is likely to get 65 crores of rupees under this scheme. If you divide 65 crore among for 18 districts it comes to around 3.5 crore. and the minister has given to the Hills just 1.10 crores of rupees. So people of the Hills I think have been deprieved by around two crore rupees under this head. Likewise he has given 1.10 crores of rupees under ARWSP and the State Government is likely to get 71 crores of rupees under this head. If you divide this 71 crore rupees evenly in the eighteen districts of West Bengal it also comes around 3.5 crores of rupees and Darjeeling is also deprieved of around rupees two crores under this head which I think is not fair. Darjeeling hill areas need manifold increase of fund under this P.H.E department because it is very easy to get water in the plain areas. If you dig two feet you will get water here in the plains but in the hills to provide drinking water to villages it involves lakhs of rupees. In the hills we have to drink water sometimes from 40-50 kilometers away—from the Jhoras, streams or rivulets. So if you compare involvement of fund for providing drinking water in the Hills and plains there will be no comparison. This aspect should not be lost sight of. So far DGHC is providing some drinking water facilities to the remote villages of the Darjeeling Hills but this two crores under BMS and ARWSP is too meagre. Now at the end I request the Hon'ble minister to see that the Darjeeling town as also Kurseong and Kalimpong towns may get some schemes so that tourism potentiality of the Darjeeling town could be saved and utilised. Saying this I oppose the budget of the Hon'ble Minister and end here. Thank you.

**শ্রী গৌতম দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার দপ্তরের যে বাজেট বরাদ্দ এখানে রাখা হয়েছে তাকে সমর্থন জানিয়ে কিছু কাটমোশন যেটা বিরোধীরা দিয়েছেন, তার বিরোধিতা করে কয়েকটি বিষয় উল্লেখ করছি কারণ আমার বাজেট বক্তৃতায় চেষ্টা করেছি আমাদের যে কর্মসূচি তা বিস্তারিতভাবে লিখতে এবং গ্রামে ও শহরে আর্সেনিকের

যে সমস্যা এবং তা নিয়ে যে আলোচনা হল এবং তার উপরে সরকারের বক্তব্য এবং ভাবনা চিন্তা আমরা এই বাজেট বইতে লিখেছি। টাকা-পয়সা কত খরচ হবে সব বিষয় ওখানে লেখা আছে। এখানে এখন জল নিয়ে যখন আলোচনা হচ্ছে স্বাভাবিকভাবেই কিছু সমস্যার জায়গা আছে, সেগুলোর ক্ষেত্রে আরও চিন্তাবান হতে হবে। কিছু সুনির্দিষ্ট সমস্যার কথা বিধানসভার সদস্যরা তুললেন সেগুলোর খোঁজ-খবর আমাদের আলাদাভাবে নিতে হবে। যতটা করা সম্ভব তার চেষ্টা করা হবে। আমরা এ দাবি করতে পারি না যে আমরা সব কাজই করে ফেলেছি। এবং কাজ করতে গিয়ে কিছুক্ষেত্রে পিছিয়েও হয়ত আছি। তবে যেটা একাধিকবার বলেছি এবং বলছি যে, পশ্চিমবঙ্গে ৩৬ হাজার গ্রামে, সহজ পদ্ধতিতে এখানে বসে সব গ্রামের খবর জানা নেই এবং জানা সম্ভবও নয়, কিন্তু বিধানসভার সদস্যরা নিশ্চয় নিজের এলাকা চেনেন এবং সেই গ্রামে গিয়ে কি দেখেছেন সেই গ্রামে একটিও টিউবেল নেই। এটা বলার অর্থ এই নয় যে একটা সাংঘাতিক অ্যাচিভমেন্ট যে একটা গ্রামে একটা টিউবেল। একটা গ্রামে একটা টিউবওয়েল এটা যে বলা হচ্ছে অর্থাৎ আগে যে অবস্থা ছিল সেই অবস্থাকে আমরা অনেকটা কাটিয়েছি। এই ব্যাপারে যদিও আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই। আমি এই ব্যাপারে একটা সরকারি তথ্য দিচ্ছি, তথ্যটা সরকারের দিল্লি থেকেই নিন আর রাইটার্স থেকেই নিন, কারণ সদস্যদের ব্যক্তিগত সেনসাস তো কিছু থাকে না, এইগুলি হয় এর না হয় ওর। সরকারি তথ্য যা আছে সেটাই বিশ্বাস করে চলতে হবে। আপনারা হলেও এই অবস্থার মধ্যেই চলতে হবে। পশ্চিমবাংলায় এখন ২ লক্ষ ১০ হাজার ৬৩-র মতো হ্যাণ্ড বোর টিউবওয়েল অর্থাৎ হাতে পাম্প করা সেই টিউবওয়েল আছে এবং যেটা আলোচনা হচ্ছে সঠিকভাবে, যেমন বহু টিউবওয়েল আছে, তেমনি অনেক আছে যেগুলি ফাংশন করেনা, এইগুলি ৪০/৬০/১০০ ফুট গভীরতা থেকে জল তোলে। এখানে শৈলজা বাবু ঠিকই বলেছেন, এই টিউবওয়েলগুলি কনভারশন করা হচ্ছে, এই বিষয়টা জেলা পরিষদকে দেওয়া হয়েছে, যেখানে যে পঞ্চায়েত আছে তারা সেটা করবে। সেটা কংগ্রেসের বোর্ডই হোক বা সি. পি. এম. বোর্ড হোক, আমরা সেই কনভারশন করে সেটা ডিপ ওয়েল টিউবওয়েল করছি। এটা আর গভীরে যাবে সেখান থেকে জল তুলবে। এখানে যে ফিগারটা দিচ্ছি, এটা ১ লক্ষ ১০ হাজার ৮৭০টি ডিপ ওয়েল টিউবওয়েল করতে পেরেছি। আর পাথুরে জায়গায় যেটা, যেখানে আগে কথা চালু ছিল, পাথর কেটে জল উঠবে, সেই কারণে একটাও রিগ বোর টিউবওয়েল ছিল না, পশ্চিমবাংলার বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া, ঝাড়গ্রাম সাব-ডিভিশন মেদিনীপুরের কিছু জায়গায় পাথুরে অঞ্চলে বা ল্যাটেরাইট জোনে এখন পাথর কেটে সেই বিশেষ ধরনের টিউবওয়েল করা হয়, সেটা বলা হয় রিগ বোর টিউবওয়েল। এটা একন পর্যন্ত আছে ৩৪ হাজার ৫২৭। তিনটি গ্রুপ অফ টিউবওয়েল মিলিয়ে সংখ্যাটা হবে ৩ লক্ষ ৪৬ হাজার ৪২০টি টিউবওয়েল। এটা ঠিকই যে আমি অফিসারদের বলেছি,

এই হিসাবটা আর একটু আপ ডেটেড করতে হবে। আজ থেকে ২০/২২ বছর আগে যে সমস্ত টিউবওয়েলগুলি করেছেন সেইগুলি সারাতে সারাতে এমন অবস্থায় এসেছে হয় সেইগুলি নন রিপেয়ারেবিল, পার্মানেন্ট ড্যামেজ বা ডেড সেটাকে বাদ দিতে হবে। বাদ দিয়ে যেগুলি রিপেয়ারেবিল হবে সেইগুলির সংখ্যা নিতে হবে, সেটা ওরা কমপিউটারে করছেন, এটা কারেকশন করতে করতে এগুতে হচ্ছে। এখন পর্যন্ত যে সংখ্যাটা আসছে সেটা ৪৫ হাজার ২১০; সব মিলিয়ে হল ৩ লক্ষ ১ হাজার ২১০টি টিউবওয়েল আমাদের চালু অবস্থায় আছে। এর মধ্যে কোন একটা টিউবওয়েল পার্টিকুলার টাইমে চালু না থাকলেও এইগুলি রিপেয়ার করা যাবে। দ্বিতীয় কথা হচ্ছে, টিউবওয়েল থেকে আমরা বিশেষ করে পি. এইচ. ই. ডিপার্টমেন্ট সরে এসেছি, কাজেই টিউবওয়েল খোঁড়া নয়, পি. এইচ. ই. পাইপ ওয়াটার সাপ্লাই এর উপর জোর দিচ্ছে। এটা নিয়ে একাধিকবার বলেছি, এটাতে আত্মসন্তুষ্টি হওয়ার মতো কিছু নেই, আপনারা বলতেই পারেন আমরা ২০/২২ বছর আছি, যেটা ছিল ০.৭ শতাংশ, এটা টোটালি ওয়েস্ট বেঙ্গলে রুরাল এলাকায়, গ্রামাঞ্চলে এখন পাইপ ওয়াটার কভারেজ বেড়েছে। কভারেজটা বাড়তে বাড়তে মোট টিউবওয়েল খোঁড়া নয়, পাইপ ওয়াটার স্কিমে টাকা লাগে ৯০ লক্ষ থেকে আড়াই কোটি টাকা যা খরচ হয়, ২ থেকে আড়াই বছর সময় লাগে। সেটা করতে করতে ২০ শতাংশ বা তার সামান্য কম এমন গ্রাম বাংলার লোক পাইপ ওয়াটারে জল খাচ্ছে আমাদের যে স্কিম অন গোয়িং আছে যেটা এই বছরে নভেম্বর-ডিসেম্বর ও সামনের বছরের মাঝামাঝি চালু হবে, এই নতুন স্কিমের কথা বলছি, সেটাকে যদি ধরি ৮ মাস বা ১০ মাসের মধ্যে তাহলে সেটা ২৬/২৭ শতাংশ কভারেজ হয়ে যাবে। আপনারা খুশি হবেন, অনেকে প্রস্তাব দেন, জেলাপরিষদ প্রস্তাব দেন, এই বছরকে সামনে রেখে খরাকে সামনে রেখে দপ্তরের যে অভিজ্ঞতা .....

[2-50 – 3-00 p.m.]

একশটি নতুন প্রকল্পের পরিকল্পনা, তার নকশা, যা করতে সময় লাগবে, আমাদের ইঞ্জিনিয়াররা সারা রাজ্য জুড়ে তা করছে। আমরা আশা করছি আমাদের যে বাজেট সেই ব্যাপারে আমরা মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করে এই প্রকল্পের কাজ আমরা শুরু করতে পারব এবং সেগুলো যত তাড়াতাড়ি সম্ভব শেষ করে পাইপ ওয়াটারের কভারেজটাকে আরা বাড়াবার চেষ্টা করব। আরবান এরিয়া সম্বন্ধে কিছু কাট মোশন সদস্যরা দিয়েছেন। নতুন এম. এল. এ-রা দিতে পারেন, কিন্তু পুরনো এম. এল. এ-রা কিভাবে দিলেন জানিনা। জোড়াবাগান অঞ্চলের মানুষ জল পাচ্ছে না, এটা পি. এইচ. ই. ডিপার্টমেন্টের ব্যাপার নয়, এটা মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের ব্যাপার। কলকাতার জল দেওয়ার দায়িত্ব আমাদের নয়। সি. এম. ডি. এ বহির্ভূত

এলাকায় ৮১টি পৌর শহরে জল দেওয়ার দায়িত্ব আমাদের ডিপার্টমেন্টের দেবপ্রসাদ বাবুও এই রকম একটা কাট মোশন দিয়েছেন, কেন দিয়েছেন জানিনা। এই ৮১টি পৌরশহরের মধ্যে একটা পৌর শহরেও লোকে জল পাচ্ছে না এটা আপনারা দেখান? এখানে কোন তর্ক-বিতর্কের ব্যাপার নয়। আমি তো লিখে দিয়েছি ৮১টি পৌর শহরের মধ্যে একমাত্র বাদুড়িয়া বাঁকি ছিল, সেই প্রকল্পের কাজ কার্যত শেষ। পৌরশহরটি হচ্ছে কংগ্রেসের, মাথার উপরে এম. এল. এ হচ্ছেন কংগ্রেসের। আশা করছি, সর্বশেষ এই পৌরশহরে জল প্রকল্পের উদ্বোধন আমরা শীঘ্রই করব এবং ১৯৯৯ সালে নলবাহিত জলসরবরাহ প্রকল্পের আওতাভুক্ত জনসংখ্যা দাঁড়াবে প্রায় ৮৪ শতাংশেরও বেশি। শহর ক্রমশঃ বাড়ছে, যেমন যেমন শহর বাড়ছে তার সঙ্গে সঙ্গে পাইপ লাইনও বাড়ছে। কিন্তু ইচ্ছা থাকলেই সব করা যাচ্ছে না। আসানসোল শহরে অজয় নদী থেকে জল নিয়ে এসে একটা বড় স্কিম আমরা করেছিলাম। এখন আসানসোল শহরের জায়গা আরও বেড়ে গিয়েছে, আরও জল দরকার। সব জায়গাতেই এই সমস্যা হচ্ছে। সুতরাং সেদিক থেকে কংগ্রেস, কমিউনিস্ট কোনও ব্যাপার নয়, একজন এম. এল. এ এখানে সেই ব্যাপারে বললেন, কি হিসাব করে বললেন জানিনা। আমি যে বইটা দিয়েছি তাতেও ছাপিয়ে দেওয়া হয়েছে। আগামী ২ তারিখে পুরুলিয়া জল প্রকল্পের উদ্বোধন করা হবে। এই জল প্রকল্পে সাড়ে চার কোটি টাকা খরচ হচ্ছে, মিউনিসিপ্যালিটিটা হচ্ছে কংগ্রেসের, তিনি আমাদের খুব সাহায্য করেছেন। কিছুক্ষণ আগে আমি জ্ঞানসিং সোহনপালকে নিয়ে মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম। খড়গপুরে ৩০ কোটি টাকা জল প্রকল্পের কাজ শেষ। এটা মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করার পরে বাড়ি বাড়ি জল দেওয়ার কাজ শুরু হবে। দুর্গাপুরে বিরাট জলসরবরাহ প্রকল্পটি ইতিমধ্যে রূপায়িত হয়েছে, সেখানে বামফ্রন্টের কর্পোরেশন আছে। মাননীয় মুখ্যমন্ত্রী গিয়ে সেটার উদ্বোধন করে এসেছেন। শিলিগুড়ি শহরে প্রায় ৫০ কোটি টাকার জল প্রকল্পের কাজ মাননীয় বুদ্ধদেব বাবু গিয়ে ট্রায়াল রান করে এসেছেন, আগামী এক, দুই মাসের মধ্যে বাড়ি বাড়ি জল দেওয়ার কাজ শুরু হবে। এখানে মহানন্দা ব্যারেজ থেকে জল এনে এই প্রকল্পের কাজ আমরা করেছি। বসিরহাট কংগ্রেসের মিউনিসিপ্যালিটি, সেখানকার এম. এল. এ আমাদের; জলপাইগুড়ি—সেখানে কংগ্রেসের মিউনিসিপ্যালিটি; কাটোয়া-কংগ্রেসের মিউনিসিপ্যালিটি; বাঁকুড়া—কংগ্রেসের মিউনিসিপ্যালিটি; মেদিনীপুর সেখানে কংগ্রেসের মিউনিসিপ্যালিটি; বর্ধমানে—সেখানে আমার বামফ্রন্টের মিউনিসিপ্যালিটি আছে। এখানে কংগ্রেস, কমিউনিস্ট কোনও ব্যাপার নয় এবং সেইভাবে আমরা চলিনা। প্রয়োজনে আলাপ-আলোচনার মাধ্যমে আমরা স্কিমের কাজগুলো করি এবং আমাদের আরও ভালভাবে কাজ করতে হবে। মালদহে শহরে আর্সেনিক স্কিমের কাজ চলছে। কিন্তু মালদহে যে বন্যা হয়েছিল সেটা ভয়ঙ্করভাবে হয়েছিল। অনেকদিন মালদহের মানুষ এইরকম বন্যা দেখেননি। তাদের খুব

কষ্টে গেছে। তাতে কি পরিমাণ ক্ষতি হয়েছে আমাদের প্রকল্পের, আশা করি আপনি অন্ততঃ তা জানেন। তা সত্ত্বেও, অত কিছু উপেক্ষা করেও—এই বিধানসভায় দাঁড়িয়ে আমি বলছি—আমাদের সবচেয়ে বড় আর্সেনিক প্রকল্প ৯০ কোটি টাকার প্রকল্পের কাজ চলছে মালদাতে। প্রথম অংশে ৩ লক্ষের বেশি [illegible] এ থেকে উপকার পাবে গোটা মানিকচকে। এই সেপ্টেম্বরের মধ্যেই সেই আর্সেনিক ফ্রি জল দিতে পারব, কলকাতা যেমন পায় পলতার জল। কালিয়াচকে একটু দেরি হবে। পাঁচটি জেলাতে আর্সেনিক ল্যাবরেটরি করা হবে। ফিগারটাও দিতে পারি চাইলে—কল্যাণী থেকে কত, মালদার ল্যাবরেটরি থেকে কত ওয়াটার টেস্টিং হচ্ছে। আমাদের রাজ্যে একটা কেন্দ্রীয় লেবরেটরি করার জন্য অনেকদিন ধরে দিল্লির সাথে কথাবার্তা বলছি। আমরা খুশী যে ৬২ থেকে ৬৫ লক্ষ টাকা [illegible] আমাদে[illegible] অটোমেটিক স্পেকট্রো-ফটো মিটার বসানো হবে। জেলাতে এখন আমাদের এমনি অটোমেটিক ফটো মিটার আছে। ঐ টাকার মধ্যে আমরা ৫০ লক্ষ টাকা পেয়ে গেছি। শুধু তাই নয়, এটা জেনে আপনারা খুশি হবেন যে, আমাদের অফিসারদের সঙ্গে দিল্লির অফিসারদের আলোচনা হয়েছে, ভারত সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার মিলিত ভাবে আন্তর্জাতিক মানের একটা মেডিয়েশন সেন্টার করা হবে। শুধু ল্যাবরেটরি নয়, পৃথিবীর যে কোনও জায়গা থেকে এসে আর্সেনিক নিয়ে আলোচনা করতে গেলে ভারত সরকার তাদের এখানে পাঠাবেন, তারা এখানে থাকবেন, এখানেই ডেমনেস্ট্রেশন হবে। এই ভাবে একটা আর্সেনিক মেডিয়েশন সেন্টার করতে নীতিগত ভাবে আমরা রাজি হয়েছি। সল্ট লেকে এর জন্য জায়গা বরাদ্দ করেছি, আশা করছি কিছুদিনের মধ্যে কাজ শুরু করতে পারব। আর, বজবজে ২৭২ কোটি টাকা ব্যয়ে সবচেয়ে বড় প্রকল্প হচ্ছে। আপনারা গিয়ে দেখতেও পারেন। সেই ট্রিটমেন্ট প্ল্যান্টে নদী থেকে জল ইনটেক করে উঠবে। সারা ভারতে টেণ্ডার করে কাজ শুরু করেছি। পাইপ প্রোকিওরমেন্ট শুরু হয়েছে। সেটা তাড়াতাড়ি করতে হবে। বেসিক যে কাজ, ট্রিটমেন্ট প্ল্যান্ট এবং ইনটেক, তার কাজ শুরু করেছি।

মাননীয় সদস্য একজন দার্জিলিঙের বিষয়ে বললেন। তিনি কিন্তু কালিম্পঙের বিষয়ে বললেন না। কালিম্পঙে নেওরাঝোলা-৬ হাজার ফিট-থেকে জল এনে ২ হাজার ফিটে দেওয়া হচ্ছে। আমাদের জওয়ানরা পাচ্ছে, সেখানকার লোকও পাচ্ছে। ঘিসিং তার ৩/৪ জন অফিসারকে পাঠিয়ে ছিল, তাদের সঙ্গে কথা হয়েছে। জওয়ানদের সঙ্গেও আমাদের কথা হয়েছে। ৬ হাজার থেকে ২ হাজার ফিট নিচে, যেখানে বাসাসনের কনফ্লুয়েন্স, সেখান থেকে জল এনে তিনটে স্টেজে পাম্পিং করে দার্জিলিঙে জল পাঠানো হবে। তার জন্য প্রয়োজন ৩৫ কোটি টাকা। এর মধ্যে ১০ কোটি টাকা আমরা দেব, ১০ কোটি টাকা আপনারা লোন পাবেন এই লোনের ব্যবস্থাও করে দেব, ৫ কোটি টাকা ডি. জি. এইচ. সি. যোগাড় করবে আমাদের থেকেই—২/৩ বছরে কেটে নেব। বাকি

১০ কোটির জন্য বলেছিলাম—চলুন আপনারা এবং আমরা গিয়ে দিল্লিতে কেন্দ্রীয় সরকারকে বলি। তারা কেন দেবেনা—সেটা তো ন্যাশনাল, ইন্টারন্যাশনাল ট্যুরিস্ট স্পট? আশা করছি পূজোর পর জিনিসটা কার্যকর করতে পারব। এখনই কিছু হতে পারছে না। স্যালাইন দিয়ে কাজটা এগোচ্ছে, যাতে দ্রুত এগোয়, সেটা দেখছি। তাপস বাবু কতগুলি ব্যাপারে, এটা বাজেট এর মধ্যে না হলেও, উনি কনট্রাক্টরদের ব্যাপারে, সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারদের ব্যাপারে কিছু কথা বললেন। নির্দিষ্টভাবে কিছু কথা বললেন যে ৪ জনকে সরিয়ে দেওয়া হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** আমি আরও পাঁচ মিনিট সময় বাড়িয়ে দিলাম।.

**শ্রী গৌতম দেব :** এখানে আমার অফিসাররাও বসে আছেন। আমি এই প্রবলেম লিখে নিয়েছি। এগুলি দেখতে হবে। এই বিশৃঙ্খলা বা অন্যায় জিনিস বরদাস্ত করা যায় না। আপনার কাছে সত্যি তথ্য থাকলে আপনি দিয়ে দেবেন, আমি দেখব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 35

The motions that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that the sum of Rs 329,78,19,000 be granted for expenditure under Demand No. 35, Major Head "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water pollution)" during the year 1999-2000 (This is inclusive of a total sum of Rs. 108,82,80,000 already voted on account)

was then put and agreed to.

[3-00 - 3-10 p.m.]

## Discussion on Demand No. 36

**Mr. Deputy Speaker :** there are 28 cut motions on Demand No. 36. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Saugata Roy<br>Shri Nirmal Ghosh | Sir, I beg to move that the amount of Demand be reduced to Re. 1/- |

| | |
|---|---|
| Shri Abdul Mannan<br>Shri Sultan Ahmed<br>Shri Sanjoy Bakshi<br>Shri Ashok Kumar Deb<br>Shri Pankaj Banerjee<br>Shri Shashanka Sekhor Biswas<br>Shri Tapas Banerjee<br>Shri Shyamadas Banerjee<br>Shri Ajoy De<br>Shri Kamal Mukherjee | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/- |

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় আবাসন মন্ত্রী যে ৮৮ কোটি ৭০ লক্ষ ৯৪ হাজার টাকার বাজেট বরাদ্দ পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা কাটমোশনের সমর্থন করছি। এর মানে এই নয় যে মন্ত্রী কোন কাজ করেননি, বা কাজ করার চেষ্টা করেননি। হাউসিং ডিপার্টমেন্ট আগে ছিল শুধু ফ্ল্যাট ডিস্ট্রিবিউশন করার একটা দপ্তর। তার থেকে মাননীয় মন্ত্রী একটু বড় করে ভাবার চেষ্টা করেছেন এবং গত কয়েকবছরে উনি বড় কিছু কাজ হাতে নিয়েছেন। এই ব্যাপরে কোনও সন্দেহ নেই। কিন্তু বড় কাজ হাতে নিলে কিছু সমস্যা হয়েই থাকে, সেই ব্যাপারে আমি পরে বলব। তার আগে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, আমাদের বিধানসভায় সাবজেক্ট কমিটির চেয়ারম্যান হচ্ছেন একজন সি. পি. এমের সদস্য। তিনি কিছু কথা বলেছেন। গতবছরের ডিপার্টমেন্টের পারফরমেন্সের ব্যাপারে তিনি কিছু বলেছেন। সেখানে দেখা যাচ্ছে যে, গত বছরে হাউসিং ডিপার্টমেন্টের জন্য যে টাকা বরাদ্দ ছিল, সেই টাকা তারা খরচ করতে পারেননি। সুতরাং কেন পারেননি এবং খরচ যখন করতে পারেননি, তখন এই বছর আবার কেন বাজেট আউট বাড়িয়েছেন, সেটার উত্তর দেবেন। কমিটি বলছে যে, পলতা মেকানাইজড ব্রিক ফ্যাক্টরী জন্য ৫০ লক্ষ টাকা গত বছর স্যাংশন ছিল, সেটাই খরচ করা যায়নি, সেখানে নাকি নতুন একটা মেশিন লাইন, ব্রিটানীয়া ইঞ্জিনিয়ারিং করবে বলেছিল। তারা সেটা করতে পারে নি। সরকার কেন গত বছর করতে পারেননি ৫০ লক্ষ টাকার ইউটিলাইজ এবং কেন ব্রিটানীয়া করতে পারেননি, এটা নিশ্চয় বলবেন। কমিটি এটাও বলেছেন যে, গৌতম বাবুর নিজের কনস্টিটিউয়েন্সীতে একটা নাইট শেল্টার করবেন বলেছিলেন হাসনাবাদ পৌরসভার অধীনে। প্রশ্ন উঠতে পারে যে, নাইট শেল্টার হাউসিং বোর্ড করবে কেন। মন্ত্রীর যখন নিজের এরিয়া, তখন উনি চাইলে করতে পারেন। গতবছর ৮৪ লক্ষ টাকা ধরা হয়েছিল, তারমধ্যে মাত্র ২৫ লক্ষ টাকা এই ব্যাপারে খরচ করতে পেরেছেন। এর কারণ দেখিয়েছেন অ্যাডমিনিস্ট্রেটিভ

অ্যাপ্রুভাল দেরিতে পেয়েছেন। টাকা দেরিতে পেয়েছেন। বাজেট হেড পরিবর্তন করতে হয়েছে। আমি আশাকরি এই বছর হাসনাবাদ নাইট শেলটারের জন্য যে টাকা অ্যালটমেন্ট করেছেন তার অনেকটাই সম্যখভাবে খরচ করতে পারবেন। তৃতীয়ত সাবজেক্ট কমিটি আরও বলছেন—ইন্টারেস্ট সাবসিডি স্কিম, যেটা ইকনমিক্যালি উইকার সেকশনের জন্য দেওয়ার কথা ছিল, গতবার তার কোন টাকাই ইউটিলাইজ করা হয়নি। এটা মূলতঃ সমাজের যারা অর্থনৈতিক দূর্বলতর শ্রেণী তাদের জন্য এই প্রোগ্রাম ছিল। তাদের যে ১০ লক্ষ টাকা ছিল, সে টাকাটা খরচ হয়নি। এটা আপনি বলেছেন যে আপনি নাকি স্যুটেবল জমি পাওয়া যায়নি। কেন পাননি। মন্ত্রী মহাশয় ব্যাখ্যা করবেন। মেশিনারি ইকুইপমেন্ট কেনার জন্য ৪০ লক্ষ টাকা ছিল তার মাত্র ১৫ লক্ষ টাকা খরচ হয়েছে। মেশিনারি কেনা হয়নি। কেন খরচ হয়নি এবং তার ফলে কি ক্ষতি হয়েছে সেটাও বলবেন। রেন্টাল হাউসিং এস্টেট যেগুলি আছে, তার রিপেয়ারের জন্য গত বছর ছিল—১৫০ লক্ষ টাকা। তারমধ্যে মাত্র ১ কাটি ১৫ লক্ষ টাকা খরচ হয়েছে। অথচ বাড়িগুলি করা দরকার এবং মন্ত্রী বলেছেন উনি নাকি গত বছর ফিনান্স থেকে ঠিক সময়ে টাকা পাননি, তারমানে নন রিলিজ অফ দ্য ফাণ্ড বাই দ্য ফিনান্স ডিপার্টমেন্ট। এটা কেন হচ্ছে? প্ল্যান স্যাংশন হয়ে যাওয়ার পর রেন্টাল হাউসিংগুলি কেন রিপেয়ার করা যাচ্ছে না। এগুলি করা দরকার। এবারে আসি মাননীয় মন্ত্রী মহাশয়ের মূল প্রকল্পে। মাননীয় মন্ত্রী মহাশয়, চেষ্টা করছেন বহু কাজ করার জন্য। জয়েন্ট সেক্টারে হাউসিং প্রজেক্ট করছেন এবং রাজারহাটে একটা বড় নিউ টাউনশিপ করার পরিকল্পনা নিয়েছেন। সন্দেহ নেই এটা অ্যামবিশাস প্রকল্প। কেষ্টপুর খালের উপর একটা ব্রিজ করে সল্ট লেকের সঙ্গে নতুন টাউনকে কানেক্ট করার একটা সিক্সথ লেন ব্রিজ হবে। সেটা ৩ হাজার ২৫০ হেক্টর জমি নিয়ে হবে। একটা এনভায়রনমেন্ট ফ্রেণ্ডলি শহর তৈরি করবেন। কিন্তু প্রথম স্তরেই আপনি বাধা পেয়ে গেলেন এই কারণে যে, গত কয়েকদিন ধরে কাগজে লিখছে যে, চাষীদের যে চেক দেওয়া হচ্ছিল, সেটা নাকি বাউন্স করে যাচ্ছে। স্টেটসম্যান, এশিয়ান এজে এই খবর বেরিয়েছে যে, ৯ কোটি টাকা চেক বাউন্স করছে এবং মন্ত্রী প্রেস কনফারেন্স করলেও তাকে ডিনাই করে দেখা যাচ্ছে যে, ট্রেজারি ডিপার্টমেন্ট এবং একটা ন্যাশনালাইজড ব্যাঙ্ক অর্থাৎ এলাহাবাদ ব্যাঙ্ক তারা বলছে যে চেকের টাকা- যে সমস্ত চাষীদের জমি কেনা হয়েছিল, মন্ত্রী বলেছিলেন যে জমি অ্যাকুইজিশনে যেহেতু অনেক সময় লেগে যায়, ডাইরেক্টলি চাষীদের টাকা দেওয়া হচ্ছে। কিন্তু দেখা যাচ্ছে চাষীরা সেই টাকা পাচ্ছে না। এলাহাবাদ ব্যাঙ্ক বলছে সাড়ে ৪ কোটি টাকার চেক দেওয়া হয়েছে, সেই টাকার ফাণ্ড নেই, সেজন্য এদের দিতে পারছি না। এইরকম একশো জন চাষী রয়ে... ...ই টাকার ফাণ্ড নেই, সেজন্য এদের দিতে পারছি না। এইরকম একশো জন চ... ...য়েছে, চেক পেয়েছেন টাকা পাননি। মন্ত্রী এটাকে অস্বীকার করার

জন্য একটা প্রেস কনফারেন্সে বললেন, বললেন এটা ঠিক না, টাইমের অভাব ছিল, মেটার টোকেন ছিল না ট্রেজারীতে। আমি মনেকরি না এটা স্যাটিসফ্যাক্টরি উত্তর। মন্ত্রী নিশ্চয়ই এর ব্যাখ্যা করবেন। একটা কাগজে চাষীদের নামও দিয়ে দেওয়া হয়েছে। চেক পেয়ে টাকা পাননি এরকম একজনের নাম হচ্ছে জোহর আলি। ১ লক্ষ ৫৫ হাজার টাকার চেক নিয়ে সে হাতিয়াড়া এলাহাবাদ ব্যাঙ্কে গেল কিন্তু সে টাকা পেল না। তাকে বলল টাকা দেওয়া যাবে না। ফকিরআলি মণ্ডল নামে আরেকজন ১ লক্ষ ৩৬ হাজার ৭শো টাকার চেক পেয়েছিলেন। তিনিও টাকা পাননি। তাহলে এই যে সরকারি চেকে লোক টাকা পাচ্ছে না। এটা ব্রীচ অব ট্রাস্ট হচ্ছে। সরকারের উপর তাদের বিশ্বাস চলে যাচ্ছে। আরও জমি অধিগ্রহণ করা দরকার মন্ত্রী বলেছেন। আমি চেক [illegible] দেন। ট্রেজারীতে কোন প্রবলেম আছে, ব্যাঙ্কে কোন প্রবলেম আছে? এগুলো তো জানতেন তাহলে আগে পরিষ্কার হল না কেন? দিস ডাজনট অকার।

[3-10 – 3-20 p.m.]

আমি মাননীয় মন্ত্রীকে এই ব্যাপারটা পরিষ্কার করতে বলব এবং চাষীদের চেক নিয়ে এই যে বারে বারে এশিয়ান এর্জ-এ তাদের নাম বেরোচ্ছে তারা যাতে এই হ্যারাসমেন্টের সামনে না পড়ে সেটা মাননীয় মন্ত্রীকে দেখতে বলব। এই হাউজে আমি এর আগেও অনেকবার রাজারহাট নিয়ে আমাদের প্রশ্ন-উত্তরের সময় দীর্ঘ আলোচনা করেছি। মাননীয় মন্ত্রীর ইচ্ছে যে তাঁরা ইমিডিয়েটলী কিছু হাউজিং তৈরি করবেন হাউজিং বোর্ডের পক্ষ থেকে, ইত্যাদি ইত্যাদি। আমি তখনও মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে এখানে রাজারহাট প্রকল্পের কথা বলা হচ্ছে হাউজিং বোর্ডের মাধ্যমে—যেহেতু হাউজিং বোর্ড ডিরেক্ট চেক দিতে পারে, তারা স্টেট গভর্ণমেন্টের ডিপার্টমেন্ট নয়, তাদের কিছু ফ্রীডম আছে—হাউজিং বোর্ড সঠিক ভাবেই এই কাজটা করতে পারছেন কি না এটা নিয়েও একটা সন্দেহ দেখা দিচ্ছে। মাননীয় মন্ত্রী রাজারহাটের প্রকল্প নিয়ে কি বলছেন সেটা পরিষ্কার হওয়ার দরকার। হাউজে এটা নিয়ে বিস্তৃত আলোচনা হয়েছে। জয়েন্ট সেক্টর হাউজিং প্রোজেক্ট নিয়ে আমি মাননীয় মন্ত্রীর সাথে এক মত যে জয়েন্ট সেক্টর হাউজিং প্রোজেক্ট করা ছাড়া আর কোনও উপায় নেই। সরকারের হাতে সেই টাকা নেই যে টাকা নিয়ে ওঁরা হাউজিং করতে পারেন। ১৫ লক্ষ হাউজিং এর শর্টেজ আছে। আমাদের এই রাজ্যে কলকাতা শহরের এমন অবস্থা যে এখানে বাঙালি আর প্রপার শহরে থাকতে পারছে না। পুরনো বাড়ি সব বিক্রি করে দিয়ে বাঙালি কলকাতার বাইরে চলে যাচ্ছে। প্রপার কলকাতায় প্রতিদিনই বাঙালির বাড়ি কমে যাচ্ছে। যদি সেনসাস নেওয়া যায় তাহলে দেখা যাবে কলকাতা শহরের পপুলেশন কমে যাচ্ছে। পুরনো যে সব এজমালি বাড়ি ছিল তাদের ট্যাক্স বেশি হয়ে গেছে, ফ্যামিলি সাইজ বড় হয়ে গেছে,

তারা রাখতে পারছেন না। সেগুলি ভেঙে ফেলা হচ্ছে এবং প্রোমোটাররা বাড়ি তৈরি করছে। এই পরিপ্রেক্ষিতে কলকাতার কাছাকাছি জয়েন্ট সেক্টরে যদি ফ্ল্যাট দেওয়া যায় তাহলে ভাল হয়। আমি মাননীয় মন্ত্রীকে বলে ছিলাম আপনাদের জয়েন্ট সেক্টর করাতে আমার একটা আপত্তি আছে। আপনারা অপেন টেণ্ডার দিয়ে জয়েন্ট সেক্টর করছেন না। আপনারা পিক অ্যাণ্ড চুজ করছেন ফলে সব সময় এই প্রশ্ন থেকে যাচ্ছে যে আপনারা প্রপার লোককে দিচ্ছেন কি না? এর অগে আপনারা ৫টি টোটাল জয়েন্ট সেক্টর করছেন, দুটি কমপ্লিট হয়েছে, কাজ হচ্ছে বেঙ্গল-পিয়ারলেস নেউটিয়াদের সাথে জয়েন্ট সেক্টরে। তারা যে কোনও ভাবেই হোক বাড়িগুলি টাইমলি কমপ্লিট করছে এবং প্রায় সাড়ে ৮ হাজার ডুয়েলিং ইউনিট তারা হ্যাণ্ড ওভার করেছে। তাদের কাজ ভাল হয়েছে, রাষ্ট্রপতি নিজে সেখানে গিয়েছেন। এটা একটা মডেল প্রোজেক্ট হয়ে দাঁড়িয়েছে। কিন্তু বেঙ্গল-পিয়ারলেস তাদেরটা দেখুন? স্টেটসম্যানে আলাদা করে কয়েকদিন বেরিয়েছে এবং অন্যান্য কাগজেও বেরিয়েছে যে বেঙ্গল-পিয়ারলেসের নতুন বাড়ি হ্যাণ্ডওভার হয়েছে তার ছাদে জল জমছে এবং সেই জলটা পড়ছে, সেখানে রুফ ট্রিটমেন্ট হয়নি। দু দিন পর পর লোকেদের চিঠি বেরোবার পর পিয়ারলেস থেকে বলল না যে এটা কোনও রুফ ট্রিটমেন্ট-এর ব্যাপার নয়, এমনিই ছাদে জল জমে ছিল। কিন্তু পিয়ারলেস ইজ ইন এ ব্যাড ওয়ে। আগের মত পিয়ারলেসের সেই রমরমা নেই। আপনারাইতো পিক অ্যাণ্ড চুজ করে দিয়েছিলেন। আজকে পিয়ারলেসের বাড়ি নিয়ে সেখানে যারা থাকে মণ্ডল গান্ধী বোধ হয় জায়গাটার নাম, সেখানকার লোকেরা অভিযোগ করছে এবং কাগজে লোকে সাধারণ ভাবে কিছু লেখে না। লোকে যখন খুব বিরক্ত হয় অসুবিধায় পড়ে তখনই তারা কাগজে চিঠি লেখে। আপনাদের দেখা দরকার যে কেন বেঙ্গল-পিয়ারলেস নিয়ে কমপ্লেন উঠছে। এ ছাড়া তিনটি যে জয়েন্টসেক্টর হাউজিং করেছেন তার একটা সাঁচীর সাথে এস. কে. টোডী হচ্ছে এর মালিক, আপনাদের পার্টির ঘনিষ্ঠ লোক। আরেকটা আই. এফ. বির সঙ্গে বিজন নাগ যার মালিক এবং ডি. সি. এল যারা মালিক সাধন দত্ত তার সঙ্গে। আমার বক্তব্য হচ্ছে আপনারা নতুন করে যখন করলেন তখন সারা দেশ ওপেন টেণ্ডার দিয়ে এটা করতে পারতেন। হাউজিং প্রোজেক্ট এটা খুব অ্যাট্রাকটিভ, সারা দেশ থেকে লোক আসতে পারত। আপনারা এমন তিনটে পার্টকে নিলেন যারা আপনাদের পার্টির ঘনিষ্ঠ। আপনি আমাকে বলুন যে ডি. সি. এল. পাওয়ার প্ল্যান্ট তৈরি করে এতে ওদের অভিজ্ঞতা আছে, সাঁচী এস. কে. টোডীদের এর আগে বাড়ি বানানোর কোনও এক্সপিরিয়েন্স রয়েছে, তাদের কোনও ব্যাক গ্রাউণ্ড আছে? বিজন নাগের একটা ইঞ্জিনিয়ারিং কোম্পানি আছে এবং অ্যালকোহলের ব্যবসা আছে, তাদের বাড়ি বানানোর কোন এক্সপিরিয়েন্স আছে? কিসের ভিত্তিতে তাদের দিলেন? বাড়ি বানানোর পর পিয়ারলেসকে নিয়ে লোকেদের যে এক্সপিরিয়েন্স হচ্ছে সেটা যদি আবার আগামী দিনে

হয়, তাহলে সে লোকটা এই হাউজিং স্টকটা নিল তার কাছে কি জবাব আপনি দেবেন? আমি মাননীয় মন্ত্রীকে বলছি যে আরও জয়েন্ট সেক্টরে হাউজিং করুন কিন্তু এদের ট্রান্সপারেন্সী থাকা দরকার। আপনি ওপেন টেণ্ডার বা গ্লোবাল টেণ্ডার করে করুন, তাহলে কারোর কিছু বলার থাকবে না। আপনি নিজে বেছে বেছে যে শর্টলিস্টটা করছেন সেটার প্রসেসটা ঠিক হচ্ছে না। এতে আপনার ডিপার্টমেন্টের বদনাম হয়ে যাচ্ছে। এটা আপনি করেছেন। পিয়ারলেসের বাড়ি ফুঁটো হলে লোক কাকে বলবে?

তৃতীয় বিষয় হচ্ছে, এই হাউজে আমরা ওয়েষ্ট বেঙ্গল বিল্ডিং (রেগুলেশন অফ প্রমোশন অফ কনস্ট্রাকশন অ্যাণ্ড ট্রান্সফার বাই প্রমোটারস) অ্যাক্ট, ১৯৯৩ পাস করেছি। সিলেক্ট কমিটিতে এই বিল নিয়ে আলোচনা হয়েছিল, সেখানে আমরাও ছিলাম। আমরাও চেয়েছিলাম মানুষ বাড়ি পাক। বাড়ির জন্য কাউকে যেন প্রমোটারের খপ্পরে পড়তে না হয়। কিন্তু আপনি যে নম্বর দিয়েছেন এবং রেজিস্ট্রেশন হচ্ছে তার টোটাল ১০ পারসেন্ট চালু হয়ে গেছে। কিন্তু হাউজিং স্টকের ১০ পারসেন্ট রেজিস্ট্রেশন হচ্ছেনা। যে স্টেজে কর্পোরেশনে ফাইনালাইজেশন, প্লান হচ্ছে সেই স্টেজে পাক্কা করছেন না কেন? রিসেন্টলি দেখছিলাম সল্টলেকের প্রমোটার এক মুখার্জি ৮ লক্ষ টাকা ঠকিয়েছে। তাতে পুলিশের বড় কর্তাও রয়েছেন। তার এত পাওয়ার যে সে পুলিশকে ঠকাচ্ছে। সাধারণ মানুষের তাহলে আজকে কি অবস্থা একটু ভাবুন। কিন্তু যেটা চাওয়া হয়েছিল সেটা হচ্ছে, মধ্যবিত্ত মানুষ অ্যাসপাইয়ার ফর এ ফ্লাট, তারা যাতে চিটেড না হয় এবং ডিটেইলসটার উপর সরকারের কন্ট্রোল থাকে সেই উদ্দেশ্যে আইনটা তৈরি হয়েছিল। কিন্তু তার প্রপার ইমপ্লিমেন্টেশন হচ্ছেনা। তার কারণ হচ্ছে হাউজিং ডিপার্টমেন্ট ওভার-সি করা যাচ্ছে, পরিকাঠামো ছোট বলে। পুরো নর্থবেঙ্গলে বাড়ি তৈরির বিষয় রেগুলেট করার জন্য একজন মাত্র এস. এ. ই. আছেন। সেই ডিপার্টমেন্টের হাতে এত কাজ দিয়ে দেওয়াতে আলটিমেটলি লেট হয়ে যাচ্ছে এবং প্রমোটারদের রেজিস্ট্রেশন হচ্ছে না। আমি অনুরোধ করব দেখুন যাতে এই আইনটা স্ট্রিক্টলি লাগু হয় এবং উইদাউট রেজিস্ট্রেশন নতুন বাড়ি না হতে পারে। তবে এটাও ঠিক যে সরকারের কাছে রেজিস্ট্রেশনে ডিলে হয়, টাইম ল্যাগ হয় এবং একটা সুযোগ থাকে ফর স্পিড মানির। কিন্তু একটুও যদি নিয়ন্ত্রণ না থাকে তাহলে আর কত মধ্যবিত্ত মানুষ প্রমোটারের হাতে চিট হবে? এটা সিরিয়াসলি ভেবে দেখা দরকার। আর, হাউজিং স্টকের ব্যাপারে আপনি সিরিয়াসলি দেখুন। আপনি বাজেট বক্তৃতায় পরিষ্কার ভাবে বলেননি। কিন্তু আমার মত হচ্ছে সরকারের হাউজিং এস্টেট বানানো উচিত নয়। হাউজিং এস্টেটে যারা সস্তায় বাড়ি বা ফ্লাট পেয়ে গেল তারা পেয়ে গেল বাকি লোকেরা কিছু করতে পারল না। এর ফলে সরকারি টাকায় হাউজিং প্রজেক্ট করে আপনি একটা প্রিভিলেজ ক্লাস তৈরি করছেন। তবে এজন্য প্রয়োজনিয় আইনও পরিবর্তন হয়েছে এবং আমার সাজেশন এখন যারা ওখানে আছেন

তাদের কাছে আপনি ফ্লাট বেচে দিন। এই হাউজিঙে সরকারের রেকারিং এক্সপেণ্ডিচার আছে। পাবলিক মানি, পাবলিক এক্সচেকারে কয়েকটা জায়গায় লোক থাকার এটা হতে পারেনা। সুতরাং, তাদের কাছে রিজনেবেল দামে আইনগত বাধা দূর করে বিক্রি করে দিন। তারা নিজেদের মতো মেন্টেনেন্স করুক, নিজেদের মতো সোসাইটি করুক। সরকারের যা করা দরকার সেটা হচ্ছে রেন্টাল হাউজিং এস্টেট। সেটা অবশ্য করছেনও। নতুন কাজ শুরু করছেন। বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুরে ট্রান্সফার হয়ে গেলে বাইরের লোকের হঠাৎ করে বাড় পাওয়া সম্ভব নয়। সুতরাং এটা এসেন্সিয়াল সরকারের রেসিডেন্সিয়াল রেন্টাল হাউজিং স্কীম আছে। যারা সেই ফ্লাটে থাকেন রিটায়ার করার সঙ্গে সঙ্গে সেই ফ্লাট ছেড়ে দিতে হয়। এক্সক্লুসিভলি কিছু লোক আছেন সরকারি কাজে বহাল থাকলে ততদিন এ ফ্লাট ব্যবহার করতে পারবেন। কিন্তু এক্ষেত্রে আপনাকে আরও বেশি বাড়ি বানাতে হবে। যদিও এটা বাজেটের উপর নির্ভর করে। কিন্তু সরকারি কর্মচারিদের বলতে শুনেছি, ৬০ বছরে বেঘর হয়ে গেলাম। সুতরাং, পাশাপাশি সরকারি কর্মচারিরা যাতে কিনতে পারে এটা করা উচিত। আপনি ডাবগ্রামে ঐ রকম কিছু লিমিটেড ফ্লাট করেছেন। আমি তা দেখেছি। কিন্তু কলকাতার আশেপাশেও কিছু করা দরকার। সারা জীবন যারা সরকারকে সার্ভ করলেন তাদের হাউজিঙের সুযোগ দেওয়া উচিত। রিজনেবল রেটে তারা যাতে থাকার জায়গা পায় এটা দেখা দরকার। আমার মনে হয়। এটা করা আপনার পক্ষে, আপনার গভর্নমেন্টের পক্ষে খুব বেশি প্রয়োজন আছে। নেক্সট, আপনি সল্টলেকের সুদক্ষিণাতে ওয়ার্কিং ওমেন হোস্টেল তৈরি করেছেন।

[3-20 – 3-30 p.m.]

আমার ধারণা, খুব সুন্দর হয়েছে। ফেজ-টুতে এ. আই. সি. সি.র অধিবেশনের সময় ডেলিগেটসদের রেখেছিলাম। ওয়ার্কিং ওমেন হোস্টেলের আরও প্রয়োজন আছে। কারণ তাদের পক্ষে বাড়ি পাওয়া সম্ভব নয়। মহিলাদের অনেকেই বাইরে থেকে এখানে চাকরি করতে আসেন। তাঁদের সিকিউরিটি প্রোটেকশন একমাত্র গভর্নমেন্ট ছাড়া কেউ দিতে পারেন না। গার্লস কলেজের অনেক জায়গায় হোস্টেল নেই। এটা থাকা দরকার। আপনারা এই খাতে এবছর কিছু টাকা রেখেছেন। এই খাতে যদি আপনারা আরও টাকা বাড়ান তাতে আমাদের কোনও আপত্তি নেই। আপনার দপ্তরের টোটাল বাজেট ৮৮ কোটি টাকা। সেই জায়গায় হাউজিং বোর্ডের এবছরের প্রজেক্ট ১২০ কোটি টাকা। হাউজিং বোর্ডের সুবিধা আছে। তারা লোকের থেকে টাকা কালেক্ট করতে পারে। এবং তারা বাজার থেকে টাকা বণ্ড করে নিতে পারে। হাউজিং বোর্ডের অ্যাকটিভিটিস বাড়ুক এটা সবাই চায়। ইস্টার্ণ বাইপাসে কসবা কানেক্টরে কসবায় হাউজিং বোর্ড সাধারণ কিছু নতুন বাড়ি তৈরি করছে। হাউজিং বোর্ড চীপেস্ট বাড়ি দেয়। চীপেস্ট কমপেয়ার টু প্রাইভেট

প্রোমোটার। সরকারের হাতে এখন কলকাতার আশেপাশে জমি, ভেস্টেড ল্যাণ্ড এবং অন্যান্য ল্যাণ্ড আছে। লোকের ডিমাণ্ড আছে। সুতরাং যেখানে জমি আছে, লোকের ডিমাণ্ড আছে সেখানে হাউজিং বোর্ড নট রেসট্রিকটেড বাই গভর্নমেন্ট রেগুলেশন। হাউজিং বোর্ডের অ্যক্টিভিটিস গতবছরের থেকে আরও বাড়িয়েছেন। গত বছরে এর জন্য ছিল ৭৬ কোটি টাকা, এবছরে রেখেছেন ১২০ কোটি টাকা। আমার মনে হয় এটা বছরে অ্যভারেজ ২০০ কোটি টাকা করা উচিত, বিকজ হেয়ার ইজ ডিমাণ্ড। যেদিনই তাঁরা আডভারটাইজ করবেন তার পরের দিন অ্যপ্লিকেশন নিয়ে লোকে চলে যাবে। এটা বড় ব্যাপার রয়েছে। হাউজিং বোর্ড আর্বাণ এবং সেমি-আর্বাণ এলাকায় যে বাড়িগুলো করেছে সেগুলোতে মিডল ক্লাস এবং লোয়ার মিডল ক্লাসরা থাকেন। আরেকটা হচ্ছে, রাজীব গান্ধী করেছিলেন ইন্দিরা আবাস যোজনা, যেটা পঞ্চায়েত ইমপ্লিমেন্ট করে, কিন্তু সেটা মাস স্কেলে রুরাল হাউজিং টেক-আপ করতে পারেননি। কারণ আমাদের রুরাল হাউজিং-এর জন্য কর্পোরেশন নেই। যদিও অনেক বিল্ডিং মেটিরিয়াল তৈরি হয়েছে যারা কমপারেটিভলি চীপ। আমরা দেখেছি মুর্শিদাবাদে একবার বন্যার পর সেখানে লুথেনসা ক্যাথলিক নামে একটা সংস্থা লো-কস্টে সুন্দর সুন্দর বাড়ি তৈরি করে দিয়েছিল গরিব লোকজনদের জন্য। আমার মনে হয় হাউজিং ডিপার্টমেন্ট মধ্যবিত্তদের জন্য আরও বাড়ি তৈরি করে দেবেন। কিছু কিছু এলাকা আছে যেগুলো ফ্লাড প্রোণ এলাকা। সেখানে গরিব লোকজনদের জন্য লো-কস্টে রুরাল হাউজিং আরও বাড়ি করতে পারে কিনা সেটা দেখা দরকার। তবে এখনও পর্যন্ত সেই এফোর্ট কোথায়? আমি জানি ফাণ্ড কন্সট্রেইন্ট আছে। তবে কেন্দ্রীয় সরকারের যে বিভিন্ন সংস্থা আছে সেখান থেকে টাকা পাওয়া যেতে পারে। তবে তার জন্য আপনার দপ্তরের যথেষ্ট ইনফ্রাস্ট্রাকচার দরকার। আমি আশা করি আপনারা সেটা করতে পারবেন। আমি তাই খুব দীর্ঘ বক্তব্য রাখতে চাই না। তবে আমি আপনাকে অল্প কথায় বলতে চাই যে, আপনার দপ্তরের যে ফোকাস সেটা থেকে আপনার দপ্তর সরে এসেছে। সেটা আগে ছিল শুধু মাত্র সরকারি হাউজিংগুলো এবং রেন্টাল হাউজিংগুলো নিয়ে। এখন গভর্নমেন্ট জয়েন্ট সেক্টরে যাওয়ার পর, রাজারহাটের এত বড় কাজ হাতে নেওয়ার পর হাউজিং ডিপার্টমেন্টের প্রোফাইল বড় হয়েছে। লোকেরা চাইছে দ্রুত প্রোজেক্টগুলো সম্পূর্ণ হোক। বিশেষ করে রাজারহাটে এখনও পর্যন্ত হাউজিং দেওয়ার জন্য অ্যাডভারটাইজমেন্ট করেননি। লোকেরা জানতে আগ্রহী কতদিনের মধ্যে রাজারহাটের ফার্স্ট ফ্ল্যাট ডেলিভারি করতে পারবেন। এখনে ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট হয়ে গেলে আর্বাণ ক্যালকাটার উপর কিছুটা চাপ কমবে। বাঙালি মধ্যবিত্ত কিছুটা জায়গা পাবে। সল্টলেক আপনার দপ্তরের অধীন নয়। সল্টলেকে প্রথমে স্টেজে ইণ্ডিভিজুয়াল হাউসিং-এর বেশি প্লট ডিস্ট্রিবিউট হওয়াতে সল্টলেকে মাস হাউজিং শেষ হয়নি। সল্ট লেকে যদি আর একটু প্লান করে এগনো যেত, ইণ্ডিভিজুয়াল প্লট আরও

রেস্ট্রিক্ট করে মাস হাউসিং, মানে কো-অপারেটিভ এবং মাল্টিস্টোরিড বিল্ডিং কমপ্লেক্স বা গভর্নমেন্ট হাউজিং আরও করা যেত তাহলে অনেক বেশি সমস্যার সমাধান হত। সুতরাং রাজারহাট নিউ টাউনশিপের ক্ষেত্রে আমাদের আরও কেয়ারফুল থাকা উচিত। এখানে যেন আর ইণ্ডিভিজুয়াল হাউসিং প্লটস না দেওয়া হয়। সাধারণ মানুষের আর কলকাতার আশপাশে জমি নিয়ে বাড়ি করা সম্ভব নয়। এখন আর সাধারণ মানুষ তা চাইছেও না। এখন তাদের একটা সেফ অ্যাণ্ড সিকিয়োর্ড ছাদ দরকার। নিউ টাউনশিপের হাউসিং পলিসি এখন ক্লিয়ারলি ইমার্জ করেনি। আমার মনে হয় আপনারা তা অ্যানাউন্স করলে মানুষ জানতে পারবে। তাতে ট্রান্সপারেন্সী থাকবে, সকলের সুবিধা হবে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এটা নিয়ে একটু ভাবুন। আমার এখন তিন মিনিট সময় আছে, কিন্তু আমি মনে করি যা বলার তা বলা হয়ে গেলে বক্তৃতা দীর্ঘায়িত করা ঠিক নয়। এই কয়েকটি কথা বলে, বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মদনমোহন নাথ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় ৩৬ নং দাবির অধীন ৮৮ কোটি ৭০ লক্ষ টাকার যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে দু একটা কথা বলতে চাই। এটা ঘটনা যে অনেক দিন ধরেই আমাদের দেশে আমরা আবাসনের প্রয়োজন অনুভব করছি। বিশেষ করে শহরাঞ্চল গুলিতে দিনের পর দিন লোকসংখ্যা যেভাবে বেড়ে চলেছে তাতে শহরাঞ্চলে বাসস্থানের ব্যবস্থা করা খুবই কঠিন হয়ে যাচ্ছে। সমস্ত জিনিসের মূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গে জমিরও মূল্য বৃদ্ধি ঘটছে এবং বাড়ি তৈরির মেটিরিয়ালস-এর দামও বাড়ছে। ফলে সাধারণ মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষদের পক্ষে, বিশেষ করে কলকাতা বা তার আশপাশ অঞ্চলে বাড়ি তৈরি করে বসবাস করা অসম্ভব হয়ে পড়ছে। এই প্রসঙ্গে আমাকে বলতে হচ্ছে, এখানে আবাসন দপ্তরের পক্ষ থেকে যেসব প্রকল্পের জন্য ব্যয়-বরাদ্দের দাবি পেশ করা হয়েছে সেসব যদিও প্রয়োজনের তুলনায় কম তথাপি তার বিরোধিতা করার কী যুক্তি থাকতে পারে? প্রথমেই আমি বিরোধী দলের সদস্যদের অনুরোধ করছি, তাঁরা এটা একটু বিবেচনা করুন। বরং ক্ষেত্র বিশেষে আমাদের যে অসুবিধাগুলি প্রকল্প রূপায়নের ক্ষেত্রে হচ্ছে সেসব ক্ষেত্রে একটু সহযোগিতা করুন। মাননীয় সদস্য গৌতমবাবু বললেন যে, একটা ইন্টারেস্ট সাবসিডাইসড স্কীম নির্দিষ্ট আর্থিক বছরের মধ্যে রূপায়িত করা যায়নি। হ্যাঁ, ওটা সঠিক কথা। ঐ স্কিম সম্বন্ধে একটা বড় অসুবিধার কথা মাননীয় মন্ত্রীর বাজেট বিবৃতিতেই লেখা আছে। কথা ছিল আমি সংগ্রহ করে প্রকল্পটি রূপায়িত করা হবে। জমির সংগ্রহ মূল্যের যে হিসাব করা হয়েছিল তা দিয়ে জমি সংগ্রহ করা সম্ভব হয়নি। সেই মূল্য দিয়ে জমি সংগ্রহ করা অসম্ভব হয়ে দাঁড়ায়। ফলে প্রকল্প কার্যকরি করা সম্ভব হয় না। মাননীয় সদস্য শুধু প্রকল্প রূপায়িত হয়নি, ঐটুকুই বললেন, বাকিটা বললেন না। এ বিষয়ে আমরা আমাদের

**সাবজেক্ট কমিটির পক্ষ থেকে রেকমেণ্ড করেছি—বরাদ্দ বৃদ্ধি করা হোক এবং বরাদ্দ বৃদ্ধি করে আবার প্রকল্পটি চালু করা হোক।**

[3-30 – 3-40 p.m.]

আমি বলছি, সবগুলি বিবেচনা করুন। আজকে যদি হিসাব করে দেখা যায়, ১৯৭১ সাল থেকে ১৯৯১ সালের মধ্যে যেভাবে জনসংখ্যা শতকরা বৃদ্ধি হয়েছে সেইভাবে আবাসন বৃদ্ধি এখন পর্যন্ত এই দপ্তর করে উঠতে পারেনি। কিন্তু তিনি যা করেছেন সেটা যে সাধ্যের সীমা ছাড়িয়ে করেছেন তা মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় আছে। যে সমস্ত গৃহ নির্মাণ প্রকল্প গ্রহণ করা হয়েছে সেগুলি যদি ধরে ধরে আলোচনা করি তাহলে ঠিক চিত্রটা পাওয়া যেত। কিন্তু উনি সেই আলোচনার মধ্য না গিয়ে যে সমস্ত টেকনিক্যাল ব্যাপারে গেলেন তাতে মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরের মাধ্যমে যে সমস্ত কাজকর্ম করার প্রচেষ্টা নিয়েছেন তার সঠিক চিত্র তুলে ধরা হল না। এখানে গৃহ নির্মাণ কর্মসূচি গ্রহণের কথা বলা হয়েছে। তাতে রাজ্যসরকারি কর্মচারিদের জন্য আবাসন প্রকল্প বিভিন্ন জায়গায় করা হয়েছে। যেখানে যেখনে প্রয়োজন প্রায় সব জায়গাতেই করার চেষ্টা করা হয়েছে। কোথাও সেটা রেন্টাল অর্থাৎ ভাড়া-ভিত্তিক, কোথাও বা ওনারশিপ দেবার চেষ্টা করা হয়েছে। উনি সঠিকভাবেই বলেছেন, রেন্টাল-ভিত্তিক না করে মালিকানা-ভিত্তিক দেবার ব্যবস্থা যদি করা হয় তাহলে ভাল হবে। কিন্তু এটাও সঙ্গে সঙ্গে হিসাব করার কথা, মালিকানা-ভিত্তিক যে প্রকল্পগুলি হয়েছে সেটা যদি কলকাতার আশে-পাশে করার চেষ্টা করা হয় তাহলে জমির দাম বেড়ে যাবে এবং তারপর বাড়ি তৈরি করার খরচ বেড়ে যাবে। এগুলি যদি সব ধরে হিসাব করা হয় তাহলে রাজ্যসরকারি কর্মচারিদের মধ্যে যারা নিম্ন আয়ের কর্মচারী আছেন—এল. আই. জি- তাদের পক্ষে ফ্ল্যাট কিনে নেওয়া সম্ভব হবে না। সেইজন্য যেভাবে স্কিম নেওয়া হয়েছে তাতে ইকনমিক্যালি উইকার সেকশন অর্থাৎ ই. ডব্লু. এসের জন্য একটা ব্যবস্থা রাখা হয়েছে। এই স্কিমের মাধ্যমে লোয়ার ইনকাম গ্রুপের ব্যবস্থা আছে, মিডল ইনকাম গ্রুপের অর্থাৎ যারা এম. আই. জি. তাদের জন্য ব্যবস্থা আছে অর্থাৎ সবগুলি কিন্তু আয়ের সীমা বিবেচনা করে তাদের নাগালের মধ্যে রাখার চেষ্টা হয়েছে বাড়ি ভাড়া নির্ধারণ করে। এখন যকি এগুলিকে মালিকানা ভিত্তিক দেবার কথা বলা হয় তাহলে কলকাতার আশে-পাশে বেশি দামে জমি অধিগ্রহণ করে, তারপর মাল-মেটিরিয়ালস দিয়ে বাড়ি তৈরি করে লোয়াব এবং মিডল ইনকাম গ্রুপের লোকেদের পক্ষে তাড়াতাড়ি নেওয়া সম্ভব হবে না। সেইজন্য মালিকানা-ভিত্তিক বাড়ির প্রকল্প কলকাতার বাইরে করা হচ্ছে এবং হয়েছে। মন্ত্রী মহাশয় বলেছেন, ৬৪টি ফ্ল্যাট করা হয়েছে মালিকানা ভিত্তিক। দার্জিলিং-এও করা হয়েছে। সুতরাং দেখা যাচ্ছে, যে সমস্ত প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছে সেইসব প্রকল্পের

কাজ অনেকদূর এগিয়ে গেছে। জেলা-ভিত্তিক প্রকল্পগুলির ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, বর্ধমানে অনেকটা হয়েছে, আরামবাগে ৪৮টি হয়েছে, হুগলিতে হয়েছে, ২৪-পরগনাতে হয়েছে, দিনাজপুরে হয়েছে এবং খাদিমপুরে হয়েছে। বিভিন্ন জায়গায় সবগুলি প্রকল্পের কাজ এগিয়েছে। কিছু কিছু জায়গায় আবার নতুন কাজ নেওয়া হয়েছে। অতএব সমস্যার সমাধানের চেষ্টা করা হচ্ছে। কিন্তু সমস্যাটা যদি আয়তনের দিক থেকে দেখা হয় তাহলে এই সমস্যার সমাধানের চেষ্টা করা কতখানি কঠিন তা বোঝা যাচ্ছে। আমি আর একটি কথা বলি, আমি ফিনান্স ডিপার্টমেন্টের কাছে টাকা অ্যালটমেন্ট করার ব্যাপারে বলেছি, নির্দিষ্ট সময়ে টাকা দিতে হবে, অন্তত ফিনান্সিয়াল ইয়ারের মধ্যে অর্ধেক টাকা দিতে হবে। তা যদি না হয় তাহলে কোনও কাজ হতে পারে না। কোনও কোনও ক্ষেত্রে কাজ আটকে যায় এই জন্য। সর্বশেষে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৩৬ নম্বর যে দাবি আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এখানে পেশ করেছেন, তাকে সমর্থন জানাচ্ছি। এবং বিরোধী পক্ষের বন্ধু মাননীয় সদস্য সৌগত রায়কে সাধুবাদ। কারণ তিনি তার বক্তব্যের মধ্যে স্বীকার করেছেন যে ভারপ্রাপ্ত মন্ত্রী আবাসন সমস্যার সমাধানে উদ্যোগ নিয়েছেন, কাজ করেছেন। আমাদের দেশের জনসংখ্যা যে হারে বাড়ছে, সেই তুলনায় তার যেটুকু ক্ষমতা তার মধ্যে দিয়ে তিনি চেষ্টা করেছেন নূতন উৎসাহ নিয়ে। তিনি যে এটা স্বীকার করেছেন সেজন্য তাকে সাধুবাদ জানাই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে একটা সাজেশন রাখতে চাই। কলকাতায় জনসংখ্যা প্রচুর বেড়েছে তাতে সন্দেহ নেই। কিন্তু এখনও প্রচুর বস্তি আছে এবং এই বস্তির একটা বিরাট অংশ ঠিকা কন্ট্রোলারের আণ্ডারে আছে। বারো আনা দেবোত্তর সম্পত্তি বাদ দিয়ে ঠিকা কন্ট্রোলারের আণ্ডারে চলে গেছে। পশ্চিমবাংলায় হাট ওনাররা বিভিন্ন বস্তিতে আছে। সেখানে কর্পোরেশনের বিল্ডিং রুলস বা অ্যাক্ট অনুযায়ী জি প্লাস টু বস্তি এলাকায় বাড়ি করা যায় বা ফ্লাট তৈরি করা যায়। কাজেই এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যদি একটু চিন্তা-ভাবনা করেন। এই হাট ওনারদের একটা পরিকল্পনা মাফিক জি প্লাস টু বাড়ি করে দিলে আবাসনের যে অভাব সেটা কতটা দুর করা যায় এবং এই হাট ওনার যারা আছেন তাদের যে বাড়ি ভাড়া থেকে আয় হয় সেটা তারা পায়। কাজেই এই দিকে লক্ষ্য রেখে এই বাড়িগুলি করা যায় কিনা এই বিষয়ে যদি চিন্তা-ভাবনা করেন তাহলে ভাল হয়। কারণ কলকাতা শহরে জমি পাওয়া একটা সমস্যা। সেজন্য এটা খুব সহজে পাওয়া যায়। সেই ভাবে সমস্ত দিক বিবেচনা করে যাতে একটা আইন বা ব্যবস্থা করা যায় সেই বিষয়ে চিন্তা করতে অনুরোধ জানাচ্ছি। আজকে কলকাতায় বস্তি এলাকায় সাধারণ মধ্যবিত্ত হাট ওনারদের প্রোমোটাররা প্রোভোক করে, প্রলোভন দেখিয়ে সেখানে তারা প্রচুর বাড়ি

করছে। এতে একদিকে যেমন একটা বন্ধ করা যাবে, অন্যদিকে সরকারি ব্যবস্থার মাধ্যমে আবাসন ব্যবস্থা সুষ্ঠু পরিকল্পনার মাধ্যমে অনেকটা অনেকটা আবাসনের অভাব দুর করা সম্ভব হবে বলে আমি মনে করি।

আর একটা বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করব। গার্ডেন রীচ কলকাতা কর্পোরেশনের অ্যাডেড এরিয়া। সেখানে প্রচুর জনসংখ্যা, বস্তির প্রচণ্ড অভাব, ঘিঞ্জি এলাকা এবং পরিবেশও দুষিত হচ্ছে। সেখানে ক্যালকাটা পোর্ট ট্রাস্টের আণ্ডারে যে ভ্যাকেন্ট প্লট অব ল্যাণ্ড আছে সেগুলির দিকে আপনি নজর দিন। খোঁজ-খবর নিয়ে সেই জমিগুলি অধিগ্রহণ করার ব্যবস্থা করুন এবং আবাসনের পরিকল্পনা করেন তাহলে কলকাতা শহরে আবাসনের যে অভাষ আছে তার অনেকটা দুর করা যাবে বলে আমার বিশ্বাস। পাশাপাশি এটা মনে রাখতে হবে যে, কলকাতা শহরে মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং হাওড়া এলাকায় যে সব বাড়ি তৈরি করার পরিকল্পনা আবাসন দপ্তর নিয়েছে, সেই কাজগুলি যদি ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্টের আণ্ডারে করা যায় তাদের দায়িত্ব দিয়ে, আর্থিক সমস্ত ব্যবস্থা করে তাহলে এই কাজটা অনেক ভাল হবে বলে আমি মনে করি। তাদেরকে দায়িত্ব দিয়ে, অর্থ দিয়ে সমস্ত কিছু দিয়ে যদি কাজটা করানো যায় তাহলে আরও ভাল কাজ হবে বলে আমার বিশ্বাস আছে। আমার সময় কম, আর বলার সুযোগ নেই। এই দপ্তরের জন্য যে বাজেট পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ

[3-40 – 3-50 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী আনীত ডিমাণ্ড নম্বর ৩৬ অধীনে যে দাবি পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে এবং অভিনন্দন জানিয়ে আমি দু-চারটি কথা বলতে চাই। বিরোধী দলের নেত্রী স্থানীয় বিধায়ক সৌগতবাবু এই বিভাগের কাজকর্মের প্রশংসা করেছেন। তাঁকে আমি একটা প্রশ্ন করতে চাই, তিনি শেষ মুহূর্তে বিরোধিতার মধ্যে দিয়ে তিনি তাঁর বক্তব্যের বিরোধিতা করলেন কিনা জানতে চাই। এই বিভাগের মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তব্যের মধ্যে দিয়ে সমস্ত কিছু স্পষ্ট করে বলে দিয়েছেন যে তিনি কি কর্মসূচি নিয়েছেন। ৭টি কর্মসূচির কথা ৪ নম্বর প্যারায় আছে। বিভিন্ন প্রোমোটার রাজ কি করে সাধারণ মানুষকে ব্যবহার করে তাদেরকেই শোষণ করছে এবং তাদের ঠকাবার চেষ্টা করছে এবং তাকে প্রতিহত করার জন্য আইনের মাধ্যমে কি ব্যবস্থা করা যায় সেটাও বিস্তৃত ভাবে বলেছেন। কলিকাতার কর্পোরেশন এলাকায় সল্ট লেক, লেক টাউন এবং বিভিন্ন জায়গায় যে পদক্ষেপ নিচ্ছেন সেটা নিশ্চয়ই অভিনন্দন যোগ্য। আমি একটা সাজেশন তাঁকে দিতে চাই। ব্যারাকপুর মহকুমার অন্তর্গত রাজারহাটে যে মহানগরীর উপনগরী গড়ে উঠেছে সেই কাজের

ব্যাপারে আমার কিছু বক্তব্য নেই। আমি যে কথা বলতে চাই তা হল, আমরা বিভিন্ন কাগজপত্রে দেখছি সেখানকার চাষীদের গরিব মানুষদের টাকা পাওয়ার ব্যাপারে সমস্যা দেখা দিয়েছে। এখানে সৌগতবাবু উল্লেখ করেছেন. সেই বিষয়ে তাঁকে সচেতন থাকার কথা বলব। সথে সাথে একটা কথা বলতে চাই তা হল সেখানে জমির মূল্য নির্ধারণের ক্ষেত্রে কম দাম নির্ধারণ করা হয়েছে, চাষীরা নায্য মূল্য পাচ্ছে না বলে বিভিন্ন কাগজপত্রে রিপোর্ট হয়েছে। এই সম্পর্কে আমাদের যে ভুল ধারণা সৃষ্টি হচ্ছে, আশা করি সেটা দূর করার জন্য তিনি চেষ্টা করবেন। সর্বশেষে বলতে চাই, ব্যারাকপুর মহকুমার অন্তর্গত অ্যালং দি বি. টি. রোড তার পাশে অনেক বড় বড় কারখানা বন্ধ হয়ে আছে দীর্ঘ দিন, প্রায় ১০-২০ বছর ধরে বন্ধ হয়ে আছে। এই জায়গাগুলিতে প্রমোটাররা হাত বাড়াবার চেষ্টা করছে। আমি আপনার কাছে আবেদন করব, এই কারখানার জায়গাগুলি নিতে পারেন কিনা, দরকার হলে আইন সংশোধন করে নিতে পারেন কিনা তার চেষ্টা করুন। এই জমি গুলি নিয়ে আপনার ডিপার্টমেন্টের আবাসন দপ্তরের যে প্রোজেক্ট চলছে, যে কাজ আপনি করছেন সেই প্রোজেক্টের মধ্যে নিতে পারেন কিনা সেটা চেষ্টা করুন। ব্যারাকপুর মহকুমায় অ্যালং দি বি. টি. রোড যে কারখানার জায়গাগুলি আছে সেখানে আপনার প্রোজেক্ট করলে চাহিদা থাকবে এবং এই অঞ্চলের সাধারণ মানুষ মধ্যবিত্ত মানুষ অনেক উপকৃত হবে। আপনার কাছে আবেদন রাখছি, কারখানার এই জমিগুলি উদ্ধার করে ব্যবহার করুন, প্রোমোটরাদের হাতে যেন না যায় তার ব্যবস্থা করুন। এই কথা বলে আবার এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী গৌতম দেব মহাশয় যে ৮৮ কোটি ৭০ লক্ষ ৯৪ হাজার টাকার বাজেট পেশ করেছেন এই বছরের জন্য, আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, ওনার এই দপ্তর সম্পর্কে যে ট্রান্সফারেন্সী থাকার কথা সেটা নিয়ে আজকে কোথাও কোথাও জনমানসে প্রশ্ন দেখা দিয়েছে। যে আবাসন দপ্তর তৈরি হয়েছিল, আবাসন বিভাগ ছিল, আমি আপনার বিরুদ্ধে সুনির্দিষ্ট ভাবে অভিযোগ জানাছি, সেই দপ্তরকে তুলে দেবার জন্য আপনি পরিকল্পনা পাকা করে ফেলেছেন। এটা ঠিক যে, আপনি বাজেট বক্তৃতার মধ্যে অনেক জায়গায় বলেছেন, নতুন নতুন প্রোজেক্ট আপনি তৈরি করছেন। আপনার অ্যাচিভমেন্ট বলে একটু আগে সৌগতবাবু বলেছেন। আপনি জয়েন্ট ভেঞ্চারে যাচ্ছেন। সরকার একক ভাবে এত ব্যাপক ভাবে এত হাউজিং করতে পারবে না। এই মুহূর্তে মানুষের যত সংখ্যক ঘরের প্রয়োজন তারজন্য সরকারের পক্ষে অত টাকা জোগাড় করা সম্ভব নয়। আপনি জয়েন্ট ভেঞ্চারে গিয়েছেন। আপনি যাদের সঙ্গে জয়েন্ট ভেঞ্চার করছেন তারা এই রাজ্যের মুখ্যমন্ত্রীর বিশেষ কাজের মানুষ। তাদের সঙ্গে নিচ্ছেন। যাদের টেকনিক্যাল নো হাউ বলতে যা বোঝায় তা আছে কিনা, তাতে

আমাদের সন্দেহ আছে। তবুও আপনি তাদের সঙ্গে গেছেন। আপনি কোনও ওপেন টেণ্ডারে যাননি। তাদের সঙ্গে আপনি কি চুক্তি করেছেন, তারমধ্যে আপনার কি আছে, কেমন ভাবে বাড়িগুলি বিক্রি হবে, এগুলো জনসাধারণের কাছে পরিষ্কার তো নয়ই, আপনার দপ্তরের কাছেও পরিষ্কার নয়। এসত্ত্বেও আপনি চেষ্টা করছেন। আপনি রাজারহাটে যে নতুন স্কিম করছেন তা নিয়ে, রাজারহাটের মানুষের ক্ষোভ বিক্ষোভের ব্যাপারে কথা বলতে আপনার কাছে আমি গিয়েছিলাম। আপনি বলেছিলেন যে, যে কোনও ক্ষোভ বিক্ষোভ নিয়ে কথা বলতে আপনি রাজি আছেন। সংবাদপত্রে যে কথা বেরিয়েছে, আপনি হাউসে প্রশ্নোত্তর পর্বে বলেছিলেন, আপনি স্ট্যাণ্ডার্ড প্রাইস দিচ্ছেন বলে দাবি করেছিলেন। কিন্তু গভর্নমেন্টের রেজিস্ট্রেশন ডিপার্টমেন্ট তারা রেজিস্ট্রেশন করতে বাধা দিচ্ছে। কারণ তারা বলছে, চাষীকে ন্যায্য দামের থেকে কম দাম দেওয়া হচ্ছে। আমি এক ক্লারিফিকেশন চাই। আপনি এর আগে বলেছিলেন যে, আপনি ন্যায্য দাম নিচ্ছেন। তাদের যে চেক দিয়েছেন, এটা সংবাদপত্রে বেরিয়েছে, সেগুলো বাউন্স করেছে। সাধারণ ভাবে যদি কোনও লোক চেক দেয় এবং তা বাউন্স করে তাহলে সেটা ক্রিমিন্যাল অফেন্স বলে গণ্য হয়। রাজ্য সরকার একটা চেক দিয়েছে, সেটা বাউন্স করেছে, তাহলে আপনিও তো ক্রিমিন্যাল অফেন্সে পড়ে যাচ্ছেন। এই বিষয়টা আপনি ক্লিয়ার করবেন। আমি আপনাকে বিশেষভাবে বলব, আবাসন দপ্তর এক সময়ে যে ভাবে তৈরি হয়েছিল তাকে আপনি টোট্যালি নেগলেক্ট করছেন। আবাসন দপ্তরের যে ক্যাপাসিটি আছে তার ইউটিলাইজেশন আপনি করছেন না। আবাসন দপ্তর ৫০-৬০ কোটি টাকার কাজ ক ক্ষমতা রাখে, সেখানে আপনি এই দপ্তরকে দিয়ে ১৫ কোটি টাকার বেশি কাজ করাচ্ছেন না। আবাসন দপ্তরের অবস্থা অত্যন্ত খারাপ। মাইনে দেওয়া, যারা কন্ট্রাক্টর তাদের পয়সা দেওয়া এগুলো পর্যন্ত এমন অবস্থায় পৌঁছে গেছে—আমার কাছে এই ব্যাপারে একটা রিপোর্ট আছে। রিপোর্টটা হচ্ছে আপনার আবাসন দপ্তরের—এফ. এ.-কাম-সিএও, তাঁর দেওয়া একটা চিঠি গভর্নমেন্টের কাছে। সেই চিঠিতে তিনি পরিষ্কার করে বলেছেন যে, আপনি আবাসন দপ্তরকে দুর্বল করে দিচ্ছেন। কেমন ভাবে দুর্বল করে দিচ্ছেন—আবাসন দপ্তর যেসব জায়গায় জমি কিনছে তার মধ্যে দু'একটা জায়গার জমি ভাল। রাজপুরে যে জমি কিনেছেন সেটা ভাল। কিন্তু অনেক জায়গায় এমন জমি কিনেছেন যেগুলো ভায়াবল নয়, যেখানে বাড়ি করে তা বিক্রি করলে ভাল ভাবে বিক্রি হবে না। প্রথমত সেখানে বাড়ি হবে কিনা তাতে সন্দেহ আছে। জোত শিবরামপুরে ওখানে যে জমি নিয়েছেন তাতে লিটিগেশন আছে।

[3-50 – 4-00 p.m.]

কেস আছে সেগুলো আপনার দপ্তর কেন পরিষ্কার হল না? গভর্নমেন্টের এতগুলো

টাকা, সাড়ে ৬ কোটি টাকা ইনভেস্ট করেছেন, তার রিটার্ন পেতেন, কিন্তু পেলেন না এবং টাকাগুলো ব্লকেড হয়ে গেল। আপনি জেনেশুনে ব্যাড ইনভেস্টমেন্ট করলেন। এগুলো আপনার অন্তত জানা উচিত ছিল যে ওসব জায়গায় সত্যিকারের আবাসন করা যাবে না। আপনি অমূল্য কাননে জমি কিনেছেন। সেই জমি লিটিগেশনের জমি এবং জলা জমি, ওই জলা জমিকে ডেভেলপ করে মানুষের কাছে পৌঁছতে পৌঁছতে আপনার যে পরিমাণ ইরোশন অফ ফাণ্ড হচ্ছে এবং ব্লকেড অফ ফাণ্ড হচ্ছে, তাতে আপনার দপ্তরের পক্ষে ওখানে আর আবাসন তৈরি করা হবে না। তারপরে ঠাকুরপুকুরে যে জমি নিয়েছেন এবং রাজপুরে যে জমি নিয়েছেন তার থেকে তো আপনার রিটার্ন পাবার কথা, কিন্তু রিটার্ন পাচ্ছেন কি? ফলে আপনার সব টাকাগুলো ডেড লক হয়ে যাচ্ছে। আরও একটা ব্যাপার রয়েছে যে, উত্তর ২৪ পরগনা এবং দক্ষিণ ২৪ পরগনার জেলাপরিষদের মাধ্যমে এবং হুগলিতে সাড়ে ১২ কোটি টাকা হার্ডকোর থেকে লোন নিয়ে আবাসন তৈরি করার পরিকল্পনা নিয়েছেন, কিন্তু তার একটা টাকাও রিয়েলাইজেশন হচ্ছে না। আজকে আপনি এইভাবে প্রতি বছর কোটি কোটি টাকা বিভিন্ন ভাবে নিয়োগ করছেন বা ইনভেস্ট করছেন। সেখানে ওসব থেকে আপনার রিটার্ন পাবার কথা, কিন্তু সেই রিটার্ন আপনি পাচ্ছেন না। রাজারহাট উপনগরী তৈরি করার জন্যে ১৭ কোটি ৯৯ লক্ষ ৩১ হাজার ২১৯ কোটি টাকা বোর্ডের থেকে নিয়েছেন। সেখানে বোর্ড থাকা সত্ত্বেও আপনি নতুন একটা সংস্থা তৈরি করলেন হিটকো নামে। ওই সংস্থাটি কারা পরিচালনা করবেন জানি না। যেখানে আবাসন দপ্তরে সাড়ে পাঁচশ স্টাফ রয়েছে, এক্সপাডাইসড এবং ওয়ার্ক ফোর্স যে রয়েছে তাদেরকে কিভাবে কাজে লাগাচ্ছেন জানি না। আমি আরেকটি বিষয়ে উল্লেখ করতে চাই সেটা হচ্ছে যে, আপনার বাজেট বক্তৃতার মধ্যে রয়েছে যে, আপনি ৩১.৬.৯৮ পর্যন্ত সমাজের দুর্বলতর শ্রেণীর জন্য ১,১৫১টি বাড়ি করেছেন। নিম্ন আয়ের লোকেদের জন্যে, ৩,৯১৮টি বাড় করেছেন, মধ্যবিত্ত আয়ের লোকেদের জন্য ৯,৪২৩টি বাড়ি করেছেন, আর উচ্চ আয়ের লোকেদের জন্য ১০,৮৫০টি বাড়ি করেছেন। এই সংখ্যাটা তো আপনার উল্টো হওয়া উচিত ছিল। এটা তো এইভাবে হওয়া উচিত ছিল যে, নিম্ন আয়ের মানুষ এবং সবচেয়ে পভার্টি এলাকার মানুষ তাদেরকে মাথায় একটা শেড দেবার কথা। সবচেয়ে বড় কথা যেখানে খাদ্য, বস্ত্র, চিকিৎসা এবং বাসস্থান এই চারটে জিনিস দেবার কথা, সেখানে আপনি তাদেরকে তা দিয়ে স্যাটিসফাই করতে পারলেন না। সেখানে আপনি বড় লোকেদের বেশি করে বাড়ি করে দিয়েছেন আর গরিবদের সবচেয়ে কম বাড়ি করেছেন। তবে আপনার চেষ্টা আছে এবং কাজের মানুষ একথা পি এইচ ই দপ্তরের সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে বলেছি। সেই কারণে বলছি যে স্বচ্ছ দৃষ্টিভঙ্গি এবং প্রগতিশীল মানসিকতা নিয়ে গরিব লোকেদের যাতে আরও বেশি করে বাড়ি দেওয়া যায় তার চেষ্টা করুন এবং এই আবেদন আমি রাখছি।

সাথে সাথে এইকথা বলতে চাই যে, বোর্ডের কর্মচারিদের কথা বলে আমার বক্তব্য শেষ করব। আজও পর্যন্ত আপনার বোর্ডের কর্মচারিরা এই নতুন পে স্কেলের বেনিফিট পায়নি বা এফেক্ট পায়নি। আপনার দপ্তরের কাছে এবং আপনার কাছে গেছিলাম আপনি অসীমবাবুর কথা বলে দিলেন। যেখানে রাজ্য সরকারের কর্মচারিরা নতুন পে কমিশনের সুযোগ সুবিধা পেয়েছে, মিউনিসিপ্যালিটির কর্মচারিরাও পেয়েছে সেখানে পাবলিক আণ্ডারটেকিংয়ে যারা কাজ করেন তারা এই সুযোগ থেকে বঞ্চিত থাকবেন কেন। আপনি অতি শীঘ্র এদের বিষয়টা বিচার-বিবেচনা করুন এই কথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জয়েন্ট ভেঞ্চার নিয়ে আগেও কয়েকবার কথা হয়েছে। অনেক তালিকাও হয়েছে, কিন্তু পার্টনার কি করে ঠিক হবে এটা লেখা আছে দৃঢ় বিশ্বাস, তাই একই কথা বললেও অত্যুক্তি হয়না। প্রথম যখন আমরা জয়েন্ট ভেঞ্চার ঠিক করলাম, কাগজেও বেরিয়েছে, তখন তরুণ দত্তকে রেখে, চীফ সেক্রেটারি ছিলেন হাডকোর রিপ্রেজেনটেটিভকে রেখে—দিল্লির সরকারি একটা সংস্থা—আরও আছে, এইসব করে পাইলট প্রজেক্ট করি। এই সবের ভিত্তিতে প্রথম আমরা নিলাম বেঙ্গল পিয়ারলেস, বেঙ্গল অম্বুজা—যখন আমরা দেখলাম এটা কিছুটা করা যাচ্ছে, তখন আমরা সারা দেশে বিজ্ঞাপন দিয়ে এই পদ্ধতিকে আরও ভাল করে অজস্র সংস্থাকে এমন কি ভারত সরকারের সংস্থা তারা আমাদের সঙ্গে জয়েন্ট সেক্টার করতে চায় বড় বড় সংস্থা তাদের নাম বলছি না, সেখানে কাগজপত্র দেখে আবার একটা কমিটি করে, তারপরে আমরা সিলেকশন করি, তার ভিত্তিতে প্রথম ৩ জনকে নিই। বাকি যে নাম আছে, নিউ টাউন যখন করব তখন প্রয়োজনে আমরা জয়েন্ট সেক্টার করতে পারি, এটা আগেও আমি বলেছি, আর একবার এখানে বলতে হল জয়েন্ট সেক্টারে পার্টনার সিলেকশন কমিটি করে এবং পরেতে সারা দেশে বিজ্ঞাপন দিয়ে করা হচ্ছে। তাই এই কাটমোশনগুলির স্বাভাবিক ভাবে বিরোধিতা করছি। সৌগতবাবু একটা কাটমোশন রেখেছেন যে এখন কৃষকদের জমি নিয়ে টাউনশিপ করা হচ্ছে কেন? টাউনশিপ করাটা খারাপ এটা বলেননি। কোথাও যদি টাউনশিপ করতে হয়, কার জমি নিয়ে করব, যেখানে জল আছে সেটাকে ভরাট করে করা হবে? নাকি সুন্দরবনের জঙ্গলে করব? নাকি ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে করা হবে? নাকি চাঁদে করা হবে? বলতে হবে তো কোথায় করা হবে। কেন্দ্রে তো কিছুদিন আগেও কংগ্রেস গভর্নমেন্ট ছিল, এখন তো কংগ্রেস গভর্নমেন্ট দু-একটা রাজ্যে চালাচ্ছে, দিল্লিতে এতদিন কংগ্রেস সরকার ছিল, তখন তো তারা বিভিন্ন প্রকল্প করেছে, তারা সেগুলি কোথায় করেছে? আমাদের এখানে তো মরুভূমি নেই, ফ্যালো ল্যাণ্ড নেই, ফলে কোথায় করা হবে? শুধু বলছেন কৃষকদের জমি, আমাদের পশ্চিমবাংলায় এইসব প্ল্যান করা ছাড়া অন্য রাস্তা নেই। তাই জয়েন্ট

ভেঞ্চারে করলাম। আর গভর্নমেন্ট এমপ্লয়িদের ক্ষেত্রের ব্যাপারে, আমি বলেছি সেক্রেটারিকে, পুরনো তালিকা ফেলে ফ্রেশ যে সমস্ত অ্যাপ্লাই করবে এবং পুরনো অ্যাপ্লিকেশনের রেফারেন্স দিয়ে যারা অ্যাপ্লাই করবে সমস্ত কিছু কমপিউটারে ঢোকান, একটা প্রায়রিটির ভিত্তিতে লিস্ট করুন। কে কি মনে করল সেটা ভাবলে এখানে হবে না। আমি খুশি তারা ৩ মাসের মধ্যে সমস্ত কিছু কমপিউটারে অ্যাপ্লিকেশনের ভিত্তিতে অ্যালটমেন্ট করেছে। টোটাল রেজিস্ট্রেশন কমপিউটারাইজড ভিত্তিতে হয়েছে। তারপরে বিলি বন্টন। আগে এমনি রেজিস্ট্রেশন ছিল। এমনিতে ভাড়া বাড়ি পাবলিকের জন্য কম, যেটা আছে তা খুবই নগণ্য। এই ব্যাপারে এস্টেট ম্যানেজারকে বলেছি, সেক্রেটারিকে বলেছি, কিছুদিনের মধ্যে কাগজে বিজ্ঞাপন দিয়ে দেবেন। ১৫/২০ বছর আগেও যদি কেউ অ্যাপ্লাই করে থাকেন তাহলে তাকে নূতন ফর্মাটে বলতে হবে। আমি বলেছি, এই সমস্ত দরখাস্ত নিয়ে পাঠিয়ে দিন সেইমতো তালিকা হবে। উপর দিকের থেকে দেখতে হবে। তারপরে যদি কিছু হয় বিশেষ ক্ষেত্রে দু একটা আমাদের বিবেচনার মধ্যে থাকবে, আমরা সেটা করব। তারপরে এল. আই. জি., এম আই. জি.র জন্য যেটা আছে, এর মধ্যে হুগলিতে চন্দননগরে ১৫ একর জমি আছে ডানকুনিতে আছে, উত্তরপাড়ায় আছে, শ্রীরামপুরে আছে, চন্দননগরে ৪৫ বিঘে যে জমি আছে, এটা অ্যাডভান্স স্টেজে আছে, সেই জমি আমরা পেয়ে যাব। এই ব্যাপারে উনি একটা কাটমোশন দিয়েছেন। সত্যবাবু মেনটেনান্স এর ব্যাপারটা রেখেছেন।

[4-00 – 4-10 p.m.]

আমাদের ত্রিশ, বত্রিশ হাজার সরকারি ফ্ল্যাট আছে, তার মধ্যে দশ থেকে এগারো হাজার হচ্ছে সরকারি কর্মচারিদের জন্য, আর বাকিটা হচ্ছে পাবলিকের জন্য। কিন্তু তার মেইনটেন্সে যথোপযুক্ত নয়। যার জন্যই আমরা ভাড়া কিছুটা বাড়িয়েছিলাম। আমরা সমস্ত অ্যাশোসিয়েশনকে ডেকে বলেছিলাম বাড়তি ভাড়ার পয়সা দিয়ে মেইনটেনেন্সের কাজ আমরা করব, সার্ভিসটা আমরা আরও বেটার করব। আমাকে চিফ ইঞ্জিনিয়ার একটা লম্বা তালিকা দিয়েছেন বাড়তি পয়সা দিয়ে কোন হাউসিং প্রোজেক্টে কোন কাজ হচ্ছে, সেটা আর আমি এখানে পড়লাম না। একজন মাননীয় সদস্য এখানে কাট মোশন দিয়েছেন জেলায় হাউজিং হচ্ছে না কেন? কোথায় কোথায় বাড়ি হচ্ছে সেটাতো বইতেই লেখা আছে। ১,৬৫৭টি ফ্ল্যাট হয় তৈরি হচ্ছে, অথবা হয়ে গেছে, অথবা হাতে নেওয়া হয়েছে। সমস্ত তালিকা এই বইতে লেখা আছে। এই বইতে লেখা আছে ১৯২টি ফ্ল্যাট হয়েছে বেচারাম চ্যাটার্জি স্ট্রীটে যেটা কলকাতার বুকে, আর বাকিগুলি ১৩টি জেলায় হচ্ছে। কোথাও জেলা হেড কোয়ার্টারে, কোথাও মহকুমা হেড কোয়ার্টারে করা হচ্ছে। তবে আপনারা বলতে পারেন এই সংখ্যাটা পর্যাপ্ত নয়, আরও করতে হবে। এক,

দুই বছরের মধ্যে এগুলো তৈরি করে ঐ ১১ হাজার ফ্লাটের সঙ্গে আমাদের যুক্ত করতে হবে। কর্মচারিরা যত চাইছেন তত আমাদের সংখ্যাটা বাড়াতে হচ্ছে। সারা ভারতবর্ষে সরকারি কর্মচারিদের থাকার জন্য সরকার বাড়ি করে দিচ্ছে এটা কোথাও পাবেন না। নানান কারণে পশ্চিমবাংলায় আগে থেকে এটা চালু ছিল, এখন আমরা সংখ্যাটা আরও বাড়িয়ে দিচ্ছি। মাইনরিটিদের ব্যাপারে বলি, সেই বিভাগের মন্ত্রী মহাশয় আমিন সাহেবের সঙ্গে আমি কথা বলেছি। চেয়ারম্যানের একটা কোটা থাকে, বাড়ি কেনার জন্য যদি কোনও মুসলিম দরখাস্ত করে—যদিও তাদের নাম খুঁজে পাওয়া যায়না—তাদের দিয়ে দেওয়া হয়। কারণ তারা খুব বেশি একটা চাকরি করেন না, একশজনের মধ্যে দু এক জন। সুতরাং এখানে কোন প্রেম ভালোবাসার ব্যাপার নেই। অবশ্য অসুবিধা আছে, সেইজন্য আমি আমিন সাহেবকে বলেছ ওয়াকফ প্রর্পাটি যদি কিছু থাকে তাহলে আমরা সেইভাবে প্রোজেক্ট নিতে পারি। মুসলমান মানুষরা লেখাপড়া কম শিখছেন, চাকরি-বাকরি কম করছেন, তাদের তো দিতেই হবে। আর ৮৫ জন তো হিন্দু, তাদের অধিকার আছেই। সুতরাং আমরা সেইভাবেই বিবেচনা করছি। আর এই প্রোমোটার আইন, সৌগতবাবু তো সেই কমিটিতে ছিল, সুদীববাবুও সেই কমিটিতে ছিল—যদিও উনি এখন দিল্লি চলে গিয়েছেন—একটা নতুন আইন হওয়া এবং নতুন আইন কার্যকর করার মধ্যে পার্থক্য আছে। মানুষকে আরও ভালভাবে এগুলো জানাতে হবে, আপনাদের সবার সাহায্য দরকার। নিয়ম বহির্ভূত কোনও কাজ হলেই আমাদের অফিসে খবর দিন। এটাতো আগে ছিল না। কলকাতা শহরে ২৭৩ জন প্রোমোটাররের সমস্ত কাগজপত্র সরকারের কাছে জমা আছে। তারপরে আমরা সেই কাগজপত্র দেখে ১৮২ জনকে রেজিস্ট্রেশন দিয়েছি, কিন্তু কাজ করার অনুমতি দেওয়া হয়েছে ১৬৬ জনকে। এরা ২,১৮৩টি ফ্লাট তৈরি করছে, যার মূল্য প্রায় ১১৮ কোটি টাকা। এই যে ফ্লাটগুলো তৈরি হচ্ছে, তার উপরে সরকারের নজরদারি আছে। কারণ সমস্ত কাগজপত্র জমা দিয়ে তাদের কাজ করতে হচ্ছে। সুতরাং সেফগার্ড একটা আছে। আমরা কাগজে বিজ্ঞাপন দেব, আরও পপুলার কি করে করা যায় সেটা আমরা দেখব। নিউ টাউনের যে প্রকল্প আমরা হাতে নিয়েছি, সেটা শুধু আমার দপ্তরের নয়, পশ্চিমবঙ্গ সরকারের একটা চ্যালেঞ্জ। যেভাবে হলদিয়া হচ্ছে, বেশিরভাগ লোকই চেয়েছে, দু-একজন হয়ত ভেবেছিল হবে না, সমস্ত কিছু একদিকে সরিয়ে কদিন বাদেই হলদিয়া চালু হবে, যেমন ভাবে আগামী মাসে চালু হবে বক্রেশ্বর এবং সেখান থেকে বিদ্যুৎ হাইটেনশন লাইনে পশ্চিমবাংলায় ছড়িয়ে পড়বে সেই ভাবেই এই রাজ্যের আর একটি প্রকল্প রাজ্যের সাধারণ মানুষের জন্য, মধ্যবিত্ত মানুষের জন্য, শিল্প-সমৃদ্ধির জন্য হবে, সেটা নিউ টাউন। সল্ট লেকের থেকে যা অনেক বড়। ওয়ান মিলিয়ন পিপল উইল অ্যাকমোডেটেড। ১০ লক্ষ মানুষকে আমরা সেখানে রাখব। ফেজিং না করলে তো অত বড় প্রকল্প করা

যায় না। তার জন্য সল্ট লেকের কাছাকাছি সাড়ে ৭ হাজার বিঘা জমি নিয়ে ফার্স্ট ফেজের কাজ হবে। বিধানসভার মাননীয় সদস্যরা জেনে খুশিই হবেন যে, এই সাড়ে ৭ হাজার বিঘা জমির মধ্যে এই মুহূর্তে রাজ্য সরকারের হাতে আছে ৩,১০০ বিঘা জমি। সমস্ত ফর্মালিটি কমপ্লিট করে আইদার ডাইরেক্ট পারচেজ অর থ্রু ল্যাণ্ড অ্যাকুইজিশনে জমি নেওয়া হবে। ১৫৩০ একর অর্থাৎ ৪,৫০০ বিঘার বেশি কিছু জমি এই মাসে বা সামনের মাসে পাব। সবটাই ২/৩ মাসের মধ্যে পাব। অর্থাৎ সাড়ে ৭ হাজার বিঘা জমির সমুদয়টাই পেয়ে গেছি বা আর এক দু মাসের মধ্যে পাব। এই স্টেজে আমরা দাঁড়িয়েছি। তার জন্য আমাদের একটি বড় কাজ রাস্তা তৈরি করতে হবে। এয়ার পোর্ট থেকে নিউ টাউন বি. আই. পি. রোডকে অ্যাফেকটেড না করে—নিকো দিয়ে বাইপাসে মিট করবে। ১২ কিলোমিটার লম্বা, সিক্সথ (৬) লেন, তার সাথে দুটো সার্ভিস লেন। তার সমস্ত ফরমালিটিস হাউজিং ডিপার্টমেন্টের ইঞ্জিনিয়াররা কমপ্লিট করেছেন। এই কাজ করার জন্য হায়দ্রাবাদের সুদর্শন থেকে শুরু করে লার্সন-টুবরো থেকে শুরু করে দেশের কোনও সংস্থা বাকি নেই যারা রাজারহাটের এই রাস্তা করার জন্য আসেনি। শেষ পর্যন্ত ব্রিজ অ্যাণ্ড রুফ ভারত সরকারের একটি সংস্থা সেই কাজের দায়িত্ব পেয়েছে। তারা কাজটা শুরু করবে দু-এক মাসের মধ্যে। ২১ মাসের মধ্যে সেই রাস্তায় গাড়ি চলবে টার্মস অ্যাণ্ড কণ্ডিশনে এটা হলা আছে। তার যে মূল ব্রিজ নিককোর সামনে দিয়ে নিউ টাউনে যাবে, ১৫ কোটি টাকা ব্যয়ে সেটা করবে এন. বি. সি. সি.। ৬৭ পারসেন্ট কাজ তারা সেরে ফেলেছে। আশা করছি শীতকালের মধ্যে, অক্টোবর, নভেম্বরের আগেই সেই ব্রিজ দিয়ে গাড়ি চলবে। বাগজোলা খাল থেকে এয়ারপোর্ট পর্যন্ত ভি. আই. পি. রোডকে ডিস্টার্ব না করে ফ্লাইওভার নামবে। তার কনসালটেন্টের সমস্ত কাজ হয়ে যাবে। সেদিক দিয়ে অনেকটা শিডিউলের মধ্যেই আছে।

কাগজ তো সবাইকে পড়তে হবে, খুই গুরুত্বপূর্ণ, তাতে অনেক খবর থাকে। সত্য খবর থাকে, মিথ্যে খবর থাকে, ইচ্ছে করে দেয়, অনিচ্ছা করে দেয়। সেসব আলাদা কথা। কিন্তু সরকারকে বিশ্বাস করলাম না, সরকারি একজন অফিসারের কাছ থেকে কি একটা খবর নিয়ে সেটা বিশ্বাস করলাম, সেই ধরনের খবর নিয়ে পড়লে অসুবিধায় পড়তে হয়।

যেটা বলছিলাম চেক এর বিষয়। কালকেও বলেছি, এখানে বিধানসভায় দাঁড়িয়েও বলছি—প্রায় এক হাজার কৃষকের কাছ থেকে ১০ কোটি টাকার ডাইরেক্ট পারচেজের জন্য মুখ্যমন্ত্রী চেক দিয়েছেন।

[4-10 – 4-20 p.m.]

এখন যিনি গভর্নর, তিনি চেক দিয়েছেন, বিরোধী নেতা অতীশ সিনহা চেক দিয়েছেন,

আমি দিয়েছি অন্যরা দিয়েছেন, এই যে প্রায় ১০ কোটি টাকার চেক দেওয়া হয়েছে, প্রায় ১ হাজার কৃষককে। ডাইরেক্ট পারচেজ। তাতে একজন কৃষককে বের করুন যে সেই কৃষক কাল এসে বলবেন যে, আমার চেক বাউন্স হয়েছে।" পারবেন না আপনারা। আপনারা পড়েছেন, আর আমি ব্যাপারটা জানি। কাগজ এক ধরনের কথা বলে। কাগজে বলছে যে, কখনও ৪৮ ঘন্টায় যুদ্ধ থেমে যাচ্ছে, কখনও বলছে ৭ দিন যুদ্ধ থেমে যাচ্ছে। আপনারা কাগজ পড়ুন, কিন্তু বুঝে শুনে পড়ুন। আমার দ্বিতীয় কথা হচ্ছে যে, ৪২ কোটি টাকা দিয়ে আমরা অ্যাকুইজিশন করেছি। দুটো পদ্ধতি আপনারা বুঝবেন। একটা হচ্ছে ডাইরেক্ট পারচেজ, আর একটা হচ্ছে ল্যাণ্ড অ্যাকুইজিশন। ৪২ কোটি টাকা আমরা কালেকটারকে জমা দিয়েছি অ্যাকুইজিশন পেমেন্ট করার জন্য। সেখানে আপনি যেটা বলছেন কিছু চেকের অসুবিধা হয়েছে, সেটা আমরা রিপোর্ট চেয়ে পাঠিয়েছি। ৩১ কোটি ৯৯ লক্ষ ৭২ হাজার ৫১২ টাকা ৬৭ পয়সার চেক ডি এম ইস্যু করেছেন। আর ট্রেজারী থেকে সেটা ক্লিয়ার ২২ কোটি। ৯ কোটি ৯ লক্ষ ৫৫১ টাকার ব্যাক লগ আছে। ১ টাকাই বা ব্যাক লগ থাকবে কেন? ২৪ পরগনার ট্রেজারী বা কালেকটার অফিস থেকে ১ মাসে ১২ কোটি টাকা কৃষকদের জনে জনে দিতে হবে। এখানে কতগুলি অসুবিধা হতে পারে। এই ব্যাপারে আমি অর্থমন্ত্রী এবং পুলিশমন্ত্রীর সাথে কথা বলেছি এবং সেটা এক্সপিডাইট করার কথা বলেছি। সেটা যদি না হয় আপনারা নিশ্চয় বলবেন। ৭৫ কোটি টাকা এখনও পর্যন্ত খরচ হয়েছে। তার ১ কোটি ২৫ লক্ষ টাকা আমরা নিয়েছি রাজ্য সরকারের কাছ থেকে। আইন অনুযায়ী হিটকোকে সরকারি কোম্পানি করতে গেলে সরকারকে টাকা দিতে হয়। এই ১ কোটি ২৫ লক্ষ টাকা দিয়ে ভারত সরকারের কোম্পানি আইন অনুযায়ী সরকারি কোম্পানি হয়েছে। এছাড়া বাকি সমস্ত টাকা ১৪ পারসেন্ট, ১৫ পারসেন্ট ইন্টারেস্টে হাডকো, এন এইচ বি, ডব্লু বি আই ডি, এফ সি, বিভিন্ন ব্যাঙ্কের সাথে কথা বলে জোগাড় করেছি। সেই টাকা দিচ্ছি। কিন্তু এটা ঠিক যে কৃষকদের যাতে অসুবিধা না হয়, সে ব্যাপারে কিছু মেম্বার উদ্বেগ প্রকাশ করেছেন। কিন্তু খবরের কাগজের লোক অনেক কিছু লেখেন। আমি কালকেও বলেছি যে, স্টেটসম্যানে যে নিউজটা বেরিয়েছে, তাতে আমও ব্যাপারটা জানতে পারলাম। এরপর আমি ডি. এমকে ডেকে মিটিং করবার ব্যবস্থা করেছি, এতবড় প্রকল্প কেউ যদি কোনও ফাঁক ফোকর দেখেন, তাহলে নিশ্চয় বলবেন। কেউ কিছু বলবে না, এটা তো হতে পারে না। সবাই শুধু আমাদের হয়ে ঢাক পেটাবে, এটা হয় না। ভুলও হতে পারে, এটা ঠিক করে নেব। কিন্তু ৫০ হাজার মধ্যবিত্ত নিম্নবিত্তদের এই বছরই আমি দেব। এই বছর মানে, যে বছরের সাড়ে ৫ মাস আর বাকি আছে। যেখানে কম পয়সার লোক আছে, সেখানে জমির দাম কম, মাঝারি পয়সার লোকদের জন্য দাম সেভাবে হবে, আবার যারা উচ্চবিত্ত লোক, তাদের জন্য সেই রকম দাম ঠিক করা হবে। মাননীয়

সৌগত বাবু যে সাজেশন দিয়েছেন, আমাদের পরিকল্পনায় যারা রয়েছেন, তাদের যে বক্তব্য তার সঙ্গে আপনার বক্তব্য ঘটনাচক্রে এক হয়ে গেছে। আপনি বলেছেন যে, সল্ট লেকের মতো হাজার হাজার প্লট বিলি না করে গ্রুপ হাউসিং এর উপর জোর দেওয়া হোক। এছাড়া কিছু এন আর আই, বেশি পয়সার লোক আছে, তাদের ও সেমত দাম দিতে হবে। নিউ টাউনশিপ প্রকল্পে আমরা শিল্পের জন্য জায়গা রাখছি। এখানে শিল্পের জন্য যারা আসছেন, শিল্পমন্ত্রী এখানে বসে আছেন উনি জায়গা দিতে পারছে না। সল্ট লেকে শিল্পের জন্য জায়গা নেই। তৃণমূলের লোক ওখানকার ব্লকের চেয়ারম্যান এবং তিনিও মিটিংএ আসছেন। ২ হাজার ৩ হাজার করে কাঠা; জলা জায়গা, খালের ওদিকে; মানুষ হেঁটে যেতে পারে না, সারা পৃথিবী ঘুরে হেঁটে যেতে হবে। যেখানে দেড় লাখ, দু লাখ টাকা পেত একর পিছু, সেখানে এখন ৫ লাখ, ৬ লাখ করে পাচ্ছে বক্তৃতাতে লোক আসে না। দেড়শো, দুশো বিঘা জমির অ্যাপ্লিকেশন জমা পড়েছে। কৃষকরা জমি দিচ্ছে, যেসব কৃষক কংগ্রেসেক ভোট দেয় তারাও জমি দিচ্ছে। আমাদের বক্তৃতা শুনে লোক আসে না। তারা বুঝেছেন দাম পাচ্ছি হাতে হাতে, তারা জমি দিচ্ছেন। এতবড় একটা ব্যাপার একদিনও লাঠি চলেনি, গুলি চলে নি। তার দরকার হয়নি। আলাপ আলোচনা করে ৭ হাজার বিঘা জমি সংগ্রহ করা হয়েছে। আপনাদের অসুবিধা হচ্ছে কেন? কে এক কাগজওলা কি বলেছে, সাহস থাকে সেই অফিসারের নাম বলুন। জমির দাম আমরা ঠিক করেছি কালেক্টরস প্রাইসে, ভারতবর্ষে এল. এ অ্যাক্ট (ওয়ান) অনুযায়ী যে পদ্ধতি আমরা সেই পদ্ধতিতে করছি। এই কথা বলে কাট মোশনের বিরোধিতা করে, আমাদের বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now there are 28 cut motions to Demand No. 36. All the motions are in order and taken as moved. I put all the motions to vote.

The motions (Nos. 1-3) that the amount of the Demand be reduced to Re.1, were then put and lost.

The motions (nos. 4-28) that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 88,70,94,000 be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 29,27,41,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 4**

**Mr. Deputy Speaker :** There are 46 cut motions to Demand No. 4. All of them are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Gyan Singh Sohanpal (No. 1-2)<br>Shri Abdul Mannan (Nos. 3-5)<br>Shri Sankar Singha (Nos. 6-7)<br>Shri Shashanka Shekhor Biswas (Nos. 8-15)<br>Shri Kamal Mukherjee (Nos. 16-26)<br>Shri Shyamadas Banerjee (Nos. 27-35)<br>Shri Tapas Banerjee (Nos. 36)<br>Shri Saugata Roy (No. 37)<br>Shri Pankaj Banerjee (No. 38)<br>Shri Sultan Ahmed (No. 39)<br>Shri Ramjanam Manjhi (Nos 40-41<br>Shri Ashok Kumar Deb (Nos 42-45)<br>Shri Nirmal Ghosh (No. 46) | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

[4-20 – 4-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিচারমন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে বিরোধিতা করে, আমাদের আনা কাট মোশনের সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই আজকে বিচার বিভাগ রাজনীতির শিকার। সবচেয়ে দুর্ভাগ্যজনক যে গোটা পশ্চিমবাংলায় বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে, বামফ্রন্ট সরকার দীর্ঘ ২৫ বছর পশ্চিমবাংলায় থাকার পর। মন্ত্রী মহাশয় ভাল, তিনি কাজ করছেন। আপনারা জানেন যে সংবিধানের মেরুদণ্ড হচ্ছে বিচার দপ্তর। বিচার দপ্তর একটা সরকার চালায়। সরকারের সব দায়বদ্ধতা বিচার দপ্তরের কাছে পড়ে থাকে। অথচ নিশীথবাবুকে এক ঘন্টা সময় দেওয়া হয়েছে দায়সারাভাবে বাজেট পেশ করার জন্য। প্রত্যেক জায়গায় যদি বিচার ব্যবস্থা যদি জরুরি না হয় তাহলে শাসন ব্যবস্থা ভেঙে পড়ে। মাননীয় মন্ত্রীর

ভাষণে দেখতে পাচ্ছি রেকমেণ্ডেশন অব গভর্নর ছিল কি ছিল না। মাননীয় অর্থমন্ত্রীর কোপানলে তিনি পড়েছেন। বিচারব্যবস্থাকে ধ্বংস করার জন্য অর্থমন্ত্রী, তাঁর টাকা কমিয়ে দিয়েছেন। পুলিশ দপ্তরে দেখি প্রত্যেকবারই টাকা বেড়ে যাচ্ছে এই সরকারের বিচার ব্যবস্থার উপর কোনও আস্থা নেই, তাহলে আমাদের বিরোধীদের আস্থা কি করে থাকবে? তাঁরা প্রথম থেকেই এই বিচার ব্যবস্থার উপর অনাস্থা ডেকে এনেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কলকাতা হাইকোর্টে ১৫টি জাজের পোস্ট খালি, তার মধ্যে ৩টি রিটায়ার করবে। ৩ জনকে আন্দামানের জন্য। ১৯৭৪ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত বার কাউন্সিল থেকে যা জেনেছি ১৩৭ টি কোর্ট ফাঁকা, সেখানে কোনও জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট নেই। ২ লক্ষ কেস শুধু হাইকোর্টে পেণ্ডিং আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জিজ্ঞাসা করি আপনি হাইকোর্টে বাদ দিন শুধু ডিস্ট্রিক্ট কোর্ট এবং সাব ডিভিশনাল যে ছোট ছোট কোর্টগুলি ঘুরে দেখেছেন সেখানে কি দুরবস্থা? ডায়মণ্ডহারবারে জুডিশিয়াল বিল্ডিং হবে, কেন্দ্র টাকা দেবে। আগে কে যেন আপনাদের অপদার্থ মন্ত্রী ছিলেন তাঁর সুবিধা না কি অসুবিধার জন্যই ম্যাজিস্ট্রেটরা পুরনো আমলের শেডেই বসে আছেন এবং সেখানে বসেই ম্যাজিস্ট্রেট বিচার করছেন। সেখানে গরু ঢুকতেও লজ্জা পাবে। আমি দুভার্গ্যক্রমে বনগাঁ গিয়েছিলাম, সেখানেও কি দুরবস্থা সেটা দেখে এলাম। আলিপুরে গিয়ে ছিলাম সেখানে দেখলাম ম্যাজিস্ট্রেট বসে আছে কিন্তু তাঁকে দেখা যাচ্ছে না, চার দিকে এত ফাইল উঁচু হয়ে আছে যে তাঁকে দেখা যাচ্ছে না। সেখানে কোনও পরিকাঠামো নেই। বিচার ব্যবস্থায় আপনার সুষ্ঠু কোন পরিকাঠামো নেই। যা আছে তার উপর আপনি আবার নতুন করে সাবডিভিশনাল কোর্ট খুলছেন কাকদ্বীপে, ক্যানিং, বারুইপুরে। যেখানে আপনার মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার নেই সেখানে আপনি আবার নতুন করে কোর্ট খুলছেন। আপনি আগে বিল্ডিং তৈরি করুন তার পর কোর্ট বাড়ান। জাস্টিজ অ্যাট দা ডোর মানে এই নয় যে আপনি এক একটা করে সাবডিভিশন করে বছরের পর বছর ফেলে রেখে দিলেন আর মানুষ বিচার পাবে না, কেঁদে কেঁদে ফিরে পুরনো জায়গাতেই যাবে। আজকে আপনার দপ্তর খুব নেগলেকটেড। তার একটা কারণ হচ্ছে আপনি বিচারকে আইনের উর্ধ্বে রাখতে চেষ্টা করেছেন কিন্তু পার্টির উর্ধ্বে রাখতে পারেন নি। আপনি ট্রাইব্যুনাল করেছেন এবং সেখানে রিটায়ার্ড জজরা আছে, তাদের মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার নেই। তাড়াতাড়ি বিচার পাওয়ার জন্যই এটা আপনি করেছেন। বামফ্রন্ট সমর্থক যে সমস্ত রিটায়ার জজ আছে তাদের জন্যই করেছেন। ইউসুফ বলে আমি একজনকে জানি তাঁকে যে কোনও কমিশনেই গেলেই দেখতে পাই। তাই বলছি আপনাদের কতগুলি পেটোয়া জজ আছে যারা রিটায়ার করলে অন্য কাজকর্ম করতে পারবে না তাদেরকে বসাচ্ছেন। বিচার ব্যবস্থাকে যদি আলিমুদ্দিন স্ট্রীট থেকে পরিচালনা করা হয়, বিচার ব্যবস্থাকে যদি পার্টির উর্ধ্বে না রাখা হয় তাহলে বিচারব্যবস্থা থাকা আর না

থাকা দুইই সমান হয়ে যায়। আপনাদের এম. পি. নাজির শেঠ ম্যাজিস্ট্রেটকে তুলে নিয়ে গিয়ে মেরে তার অর্ডার পাল্টে দিচ্ছে। এত সাহস পায় কোথা থেকে? বিচার করতে গেলে মনের সাহস দরকার, বিচার করতে গিয়ে কার কোপানলে পড়ব এটা মনে রাখলে সেখানে বিচার করা যায় না। আপনাদের মন্ত্রী পার্টির ঊর্ধ্বে নন, মন্ত্রীকে শ্রীখণ্ডী রূপে দাঁড় করিয়ে রাখা হয়। পার্টির ঊর্ধ্বে কেউ নন, এমনকি মুখ্যমন্ত্রীও নন।

হোল অ্যাডমিনিস্ট্রেশন যেখানে চলে সংবিধানের উপর দাঁড়িয়ে সেখানে সংবিধান রক্ষা-কর্তা যারা তাদের ডিপার্টমেন্টের টাকা কেটে নিচ্ছে। কিন্তু আপনার প্রতিবাদ করার ক্ষমতা নেই। আর, অন্য দিকে পুলিশ দপ্তরের টাকা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। কারণ হচ্ছে পুলিশ মন্ত্রীকে দেখে ভয় পায়। তিনি আবার নাকি ভাবী মুখ্যমন্ত্রী। দুর্ভাগ্যবশত আমার চুঁচুড়া ডিস্ট্রিক্ট কোর্টে যাওয়ার সুযোগ হয়েছিল। আপনি ক্যালকাটা হাইকোর্টের এয়ারকণ্ডিশন ঘর, সিটি সিভিল কোর্টের ঘর না দেখে জেলার কোর্টগুলোর, তার ঘরের অবস্থা যদি একটু দেখেন তাহলে ভাল হয়। আপনারা নর্থ বেঙ্গলে সার্কিট বেঞ্চ করতে পারলেন না। কেন? পার্টি থেকে সিদ্ধান্ত করতে পারছেন না? সুপ্রিম কোর্টের একটা সার্কিট বেঞ্চ এখানে, ইস্টার্ন রিজিওনে করতে পারলেন না। তবে হ্যাঁ, এ ব্যাপারে রাষ্ট্রপতির সম্মতির ব্যাপার-ট্যাপার আছে। কিন্তু আপনি যেটা করতে পারেন সেটাও করলেন না। ডায়মণ্ডহারবার কোর্ট বিল্ডিঙের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছিলেন কিন্তু তা কোথায় গেল? কেন্দ্রীয় সরকার টাকা দেয়, রাজ্য সরকার টাকা দেয়। কিন্তু কেন্দ্রীয় সরকারের টাকা খরচ করতে পারেননি। আই অ্যাম দি চেয়ারম্যান অফ দি পাবলিক একাউন্টস কমিটি আই নো সাম অফ দি ডিফেক্টস বাট আই ক্যান নট সে। দিস মাই অবলিগেশন। আদারওয়াইজ আমি বলতে পারতাম কোন কোন জায়গায় গেছে। বলতে পারছি না দায়বদ্ধতা আছে বলে। কিন্তু খরচ করতে পারলেন না কেন? আলিপুরের ডিস্ট্রিক্ট জাজ ছিলেন গোরাচাঁদবাবু। তিনি যে সি. জে. এম. জেল তৈরি করিয়েছিলেন শোনা যাচ্ছে তা তুলে নিয়ে যাওয়া হবে। তাহলে করলেন কেন? আলিপুরের একটা বিল্ডিঙের প্লান তৈরি হয়েছে একেবারে খোয়াড়ের মতো। আবার, আপনি বলছেন, সেকেণ্ড ফেজের কাজ শুরু হবে। ইউ হ্যাভ স্টেটেড ইন ইয়োর মেমোর‍্যাণ্ডাম অফ ইয়োর স্পীচ। ফার্স্ট ফেজের কাজ ধ্বসে পড়েছে যেখানে সেখানে সেকেণ্ড ফেজের কী কাজ হবে? আলিপুরের একটা কোর্ট বিল্ডিং জাজেদের মাথায় পড়তে পড়তে বেচে গেছে। সুতরাং, আগে আপনি সাব-ডিভিশনাল কোর্টগুলো একটু ভাল করুন। আজকে ম্যাজিস্ট্রেটদের পুলিশের গাড়িতে করে আসতে হয়। ভাল বিচার হবে? আগে সাব-ডিভিশনাল কোর্টগুলো ভাল করুন। জাস্টিস অ্যাট দি ডোর ডাস নট মিন এই অব্যবস্থা চলবে। আগে যেগুলো আছে সেগুলো ভাল করুন। আলিপুরে বিভিন্ন কোর্ট বন্ধের ব্যাপারে আমি একটা চিঠি পেলাম। সেখানে ফার্স্ট ফ্লোরে ফোর্থ কোর্ট, সিক্সথ কোর্ট,

টেনথ কোর্ট, ইত্যাদি আরও কোর্ট বন্ধ আছে তিন বছর হয়ে গেল। আজকে জাজকোর্ট, মুন্সেফ কোর্ট, ডায়মণ্ডহারবারের ঘরগুলো দেখলাম। সেগুলোর অবস্থা দেখে দুঃখ লাগে। আজকে মুন্সেফদের ক্ষমতা সম্বন্ধে আর নাই বললাম। মুন্সেফরা যেখানে ১৫ হাজার টাকার পাচ্ছে সেখানে সাব-জাজরা ৩০ হাজার টাকা পাচ্ছে। আপনারা আবার ফ্যামিলি কোর্ট করেছেন, লিগ্যাল এইড করেছেন। বলছেন, অনেক কেস-টেস হচ্ছে। মানুষ লিগ্যাল এইডে কতখানি লিগ্যাল এইড পাচ্ছে সেটা একটু দেখবেন না? এটা লিগ্যাল এইড হচ্ছে না। ইল্লিগ্যাল এইড হচ্ছে। দেখবেন না? ভাবখানা এমন যেন খুব কাজ হচ্ছে। একটা কেসেরও ডিসিসন হয়? রবীন্দ্রনাথের কথায় আছে না, আমরা আড়ম্বর করে শুরু করি কিন্তু শেষ করিনা। সেই রকম আড়ম্বর করে এখানে ফ্যামিলি কোর্টের উদ্বোধন হচ্ছে। কিন্তু কি কাজ হচ্ছে? আপনি গেলেন, উদ্বোধন হল, আপনিও খুশি হলেন। কিন্তু তার পরে তলিয়ে দেখেছেন কি রকম ফাংশন হচ্ছে? জিরো। রেজাল্ট হচ্ছে জিরো। আজকে বিচার বিভাগ কোথায় দাঁড়িয়ে আছে বলুন তো? এটা পুলিশ দপ্তরের থেকেও গুরুত্বপূর্ণ। বিচার দপ্তর যদি না থাকে তাহলে কোনও দপ্তর থাকার প্রয়োজন নেই, এমন কি এই বিধানসভা থাকারও প্রয়োজন নেই।

[4-30 – 4-40 p.m.]

ইউ আর নেগলেক্টেড বাই ইওর ওন গভর্নমেন্ট । আমি সুযোগ পেলে অর্থমন্ত্রীর সাথে কথা বলব। আপনি বলছেন এ বছর এত টাকা দিয়েছে। এটা বলবেন না, কোনও স্কিম নেবেন না। ওঁরা টাকা কেটে নেবেন। অর্থ মন্ত্রীর কাটার অভ্যেস আছে এবং দুর্বল লোকেদের তিনি টাকা কাটেন। বুদ্ধদেব ভট্টাচার্য বুঝতে চাইছেন না জুডিশিয়াল ডিপার্টমেন্টের গুরুত্ব কত? অর্থ মন্ত্রী দেখেন কোন জায়গায় ৮০-৯০ পারসেন্ট টাকা সরকারি কর্মচারিদের মাইনে দিতে লাগে, সেটা দিয়ে দেন। ব্যস, সব ঠিকঠাক চলছে। আপনি বলবেন ১৯৯৯-২০০০ সালে এত টাকা রাখা হয়েছে। বিরাট টাকা পেয়েছেন, কিন্তু সেই টাকা পাবেন না। সেটা বুঝে এখন থেকে সেই ভাবে চিন্তা-ভাবনা করবেন। কারণ আপনার ঘাড়ে কোপ পড়বে। আমি আপনাকে কয়েকটা সাজেশন দেব। প্রথমত হল, ডিস্ট্রিক্ট কোর্টগুলোকে আরেকটু ভায়াবেল করার জন্য চেষ্টা করুন। যেখানে যেখনে পোস্ট দেওয়ার কথা, দিন। আপনি হায়ার জুডিশিয়াল সার্ভিসে পরীক্ষা নিয়েছেন। কিন্তু বেশি পাশ করতে পারেনি। ৩৭-৩৮টা পাশ করেছে। জুডিশিয়ারিতে আজকে সব জায়গায় ডি-জেনারেশন হচ্ছে। কিন্তু আপনাকে এ ব্যাপারে উদ্যোগ নিতে হবে। কারণ আগে বার থেকে নেওয়া হত। সেটা হলে সেখানে আপনি আপনার লোক নিতে শুরু করবেন। সেটা সমর্থন যোগ্য নয়। সেখানে আপনার হাত আরও খালি হয়ে যাবে। এখন পি.এস.সি.-র মাধ্যমে নেওয়া হচ্ছে। তবু খানিকটা রেহাই। একজিসটিং কোর্টগুলোতে পেন্ডিং

কেসগুলোর যাতে তাড়াতাড়ি ফয়সালা হয় সে ব্যাপারে চেষ্টা করুন। ৬ মাসের আগে কেস ওঠে না। আমাকে একজন জজ সাহেব বললেন; সত্যরঞ্জন বাবু কি করব, আমার কোর্টে ৯টা সেশন কেস রয়েছে। সমস্ত কেস পেন্ডিং হয়ে রয়েছে। ৬ মাসের আগে কেস উঠে না। এগুলো ডিসপোজালের ব্যবস্থা করতে হবে। ডিস্ট্রিক্ট কোর্টগুলো পরিধি বাড়ান। আলিপুর কোর্ট বিরাট কোর্ট। ওটাকে বাড়ান। কোর্টে জুরিসডিকশন কেটে আরও জাজ বাড়িয়ে দিয়ে কেসগুলোকে তাড়াতাড়ি ডিসপোজালের ব্যবস্থা করুন। সাব-ডিভিশনাল কোর্টগুলোকে রিপেয়ার করুন, যেখানে পোস্ট খালি আছে সেখানে ভ্যাকেন্সিগুলো ফিল-আপ করুন। আপনার রাজনৈতিক হস্তক্ষেপ জুডিশিয়াল ডিপার্টমেন্ট থেকে তুলে নিন। সবাই আপনার অনুগ্রহ পেতে চায়। মুন্সেফ থেকে সকলে আপনাদের দিকে ভয়ে ভয়ে তাকান, তদ্বির করেন। এটা থেকে আপনি রাজনৈতিক হস্তক্ষেপ কমান। জাস্টিস অ্যাট দি ডোর করুন। বাট নট অ্যাট দি কস্ট অফ কমন পিপল। এই কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবির বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আইনমন্ত্রী মহাশয় তাঁর বিভাগের যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে গুটি-কয়েক কথা বলতে চাই। মাননীয় সত্যরঞ্জন বাবু অনেক কথা বললেন—এটা হয়নি, সেটা হয়নি এরকম অনেক কথা তিনি বললেন। কিন্তু আমি বলছি, ১৯৭৭ সালের আগে আমাদের রাজ্যের কোর্টগুলোর কি অবস্থা ছিল? তখন আমাদের রাজ্যের যে সব মানুষ বিচারের আশায় আদালতে আসতেন তাঁরা কি অবস্থা দেখতেন? তখন ম্যাজিস্ট্রেট সব ঘরে ছিল কিনা সেই সমস্ত বিষয়ে তো তিনি এখানে আলোচনা করলেন না। মাননীয় সত্যরঞ্জন বাবু মোক্তারি পাশ করেছিলেন। ১৯৬১ সালের অ্যাডভোকেট অ্যাক্ট অনুযায়ী সব মোক্তারদের অ্যাডভোকেট করে দেওয়া হয়েছে। সেই ভাবে উনি চাইছেন ১৯৭৭ সাল থেকে লাফ মেরে সমস্ত বিষয়ের উন্নতি হয়ে যাবে। উনি বললেন আলিপুর সাব-ডিভিশনাল কোর্টের বিল্ডিং তৈরি হচ্ছে। এটা একটা প্রশংসনীয় ব্যাপার।

দীর্ঘদিন ধরে আলিপুর কোর্টের যে অবস্থা ছিল সেই জায়গায় দাঁড়িয়ে আলিপুর জজ কোর্টের আদালত গৃহ নির্মাণের জন্য দ্বিতীয় পর্যায়ের কাজ চলছে। প্রথম পর্যায়ে যে কাজ হয়েছে তাকে উপহাস করে সত্যবাবু বললেন, 'ওটা গরুর খোয়াড় হয়েছে'। কিন্তু উনি ভুলে গেলেন যে, ওঁদের সময়, ১৯৭৭ সালের আগে পর্যন্ত এ রাজ্যে সে রকম ব্যবস্থাও ছিল না। বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি এবং দৃষ্টিভঙ্গি অনুযায়ী আমাদের রাজ্যের আইন ও বিচার বিভাগের মন্ত্রী মহাশয় বিচার ব্যবস্থার যে বিকেন্দ্রীকরণ

করার ব্যবস্থা করেছেন সেটা মাননীয় বিরোধী সদস্যদের কাছে একটা হতাশার বিষয়। দক্ষিণ ২৪-পরগনা জেলায় দুটি মহকুমা ছিল। সেই দুটি মহকুমাকে বিভাজন করে পাঁচটা মহকুমা করা হয়েছে। ইতিমধ্যেই কাকদ্বীপ মহকুমায়, বারুইপুর মহকুমায় এবং ক্যানিং মহকুমায় এক্সিকিউটিভ কোর্ট চালু হয়ে গেছে। আগে সুদূর বাসন্তী, গোসাবা থেকে মানুষকে ৩০/৪০ কিলোমিটার পথ অতিক্রম করে আলিপুরে মামলা করতে আসতে হত। এখন আর তাদের তা আসতে হচ্ছে না। তারা এখন মামলা করার জায়গা ক্যানিং-এ পাচ্ছে। বারুইপুর সাব-ডিভিশনাল কোর্ট চালু করার ব্যাপারে ইতিমধ্যেই টাকা বরাদ্দ হয়েছে, অবিলম্বে সেই কাজ সম্পূর্ণ হবে এবং তা হলেই বাসন্তী, গোসাবা প্রভৃতি দূরবর্তী এলাকার মানুষরা এক্সিকিউটিভ কোর্টের যে সাহায্য ক্যানিং-এ এসে পাচ্ছে, বারুইপুরে এসে পাচ্ছে, ফৌজদারি মামলার সুযোগ সুবিধাও সেই ভাবে পাবে। সারা রাজ্যের মানুষের কাছে এইভাবে বিচার ব্যবস্থার সুযোগ সুবিধা আরও সহজ করে আনা হচ্ছে, আরও বেশি করে পৌছে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে এবং তা এই বাজেটের মধ্যে দিয়েই প্রতিফলিত হচ্ছে। আগে আমাদের রাজ্যে ১৫০ জন নোটারি পাবলিক ছিল, সেটাকে এখন ৩০০ করা সম্ভব হয়েছে। আমাদের রাজ্যে নন-অফিসিয়াল ম্যারেজ রেজিস্টার নিয়োগ করার ক্ষেত্রে মাননীয় বিচার মন্ত্রী উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছেন। লিগ্যাল এড সার্ভিস চালু করা হয়েছে এবং তার অ্যাওয়ারনেস ক্যাম্প ইতিমধ্যেই কয়েকটা জেলায় হয়েছে। সারা রাজ্যে তা করে সাধারণ মানুষের কাছে বিচার ব্যবস্থাকে আরও সহজভাবে পৌছে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। আদালতে যারা মামলা করতে আসে, বিশেষ করে যারা সাক্ষী দিতে আসে তাদের জন্য প্রতীক্ষা গৃহ করার ব্যবস্থা করা হচ্ছে। এই ভাবে বিচার বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেটের মধ্যে দিয়ে বিকেন্দ্রীকরণ ব্যবস্থার সম্প্রসারণের মধ্যে দিয়ে বিচার ব্যবস্থাকে আরও সহজভাবে সাধারণ মানুষের কাছে পৌছে দেওয়ার ব্যবস্থা করছেন। সুতরাং এই বাজেটকে আমি সম্পূর্ণ রূপে সমর্থন করছি এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আইন ও বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় বিচার সংক্রান্ত প্রশাসনিক ব্যয়-বরাদ্দের যে দাবি পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনগুলিকে সমর্থন করার জন্য এই সভার সকল সদস্যকে অনুরোধ করছি। আমরা লক্ষ্য করছি মাননীয় মন্ত্রী মহাশয়ের নিজের সরকারেরই তাঁর প্রতি বিশেষ আস্থা নেই, তাই তাঁর বিভাগে টাকা কমছে, অন্য ক্ষেত্রে টাকা বাড়ছে। আমার মনে হচ্ছে এই সরকার বিচার ব্যবস্থার গুরুত্বই বুঝতে পারছে না। আজকে যেটা সবচেয়ে বড় প্রশ্ন সেটা হচ্ছে, পশ্চিমবাংলার মানুষের বিচার ব্যবস্থার প্রতি আস্থা আছে কি? যদি না থাকে তাহলে

তার প্রধান কারণ দীর্ঘসূত্রী বিচার ব্যবস্থা। কোথায় বিল্ডিং হল, কোথায় ছাদ দিয়ে জল পড়ল, কোথায় ইউরিনাল হল না, এগুলি তো [illegible] ই। কিন্তু এগুলিই সব নয়।

[4-40 – 4-50 p.m.]

কিন্তু মূল কথা হচ্ছে, বিচারের দীর্ঘসূত্রীতা সেটা কমাতে পেরেছেন কিনা, সেটা কমাবার জন্য আপনি কি উদ্যোগ নিয়েছেন? এই যে আই.পি.সি., সি.আর.পি.সি., সি.পি.সি.—এগুলি আপনি তৈরি করেননি, সংবিধান-এর সঙ্গে সঙ্গে তৈরি হয়েছিল এবং এগুলি ব্রিটিশরা তৈরি করে গিয়েছিল। এই যে সিভিল প্রসিডিওর কোর্ট তৈরি হয়েছে এটা ব্রিটিশদের মানসিকতা নিয়ে তৈরি হয়েছিল। পরবর্তীকালে অ্যামেন্ডমেন্ট হয়েছে। কিন্তু আজকে যদি কেউ সিভিল প্রসিডিওর কোর্টে কেস করতে যায়, একটা ইজেক্টমেন্ট সুট করতে যায় তাহলে সেই মানুষটি মারা যাবে কিন্তু তার কেস শেষ হবে না। যে মামলা শুরু করে গেল তার এক জেনারেশন পরে, পরের জেনারেশন মামলা শুরু করল ফার্স্ট মুনসেফ, তারপর সাব-জাজ, ডিস্ট্রিক্ট জাজ হবে, তারপর হাইকোর্ট হবে। আজকে আপনার মধ্যে সেই উদ্যোগ দেখতে পাই না যে, বিচারের এই যে দীর্ঘসূত্রতা আছে এই দীর্ঘসূত্রটাকে কাটাবার জন্য। সারা ভারতবর্ষের জজদের ডেকে সেমিনার করুন বা সমস্ত আইনমন্ত্রীদের নিয়ে একটা জায়গায় বসুন যে কি করে এই দীর্ঘসূত্রটাকে কাটানো যায়। কেন একটা নির্দিষ্ট সময়ের মধ্যে একটা মামলা শেষ করে দেওয়ার ব্যবস্থা থাকবে না? একটা ইজেক্টমেন্ট সুট করলে সেটা কেন ২০ বছর। ৪০ বছর ধরে চলবে? আপনি জানেন, এমন অনেক মামলা আছে যেগুলি ২০ বছর, ৩০ বছর ধরে চলছে। এইভাবে যদি চলতে থাকে তাহলে পরবর্তীকালের মানুষগুলি এই বিচার ব্যবস্থার প্রতি আস্থা বা শ্রদ্ধা কিছুই থাকবে না যেটা আর দেরি নেই। তাই আমি অনুরোধ করছি, আপনি উদ্যোগ নেবেন যাতে বিচারের দীর্ঘসূত্রিতা কমে। কোয়েশ্চেন আওয়ারে আপনার একটা লিখিত উত্তর দেখছিলাম। তাতে দেখলাম, হাইকোর্টে কয়েক লক্ষ মামলা জমে আছে। মফস্বল কোর্টগুলিতে লক্ষ লক্ষ মামলা জমে আছে এবং এই মামলাগুলি জমার কারণ আছে। আমি প্রাইভেট উকিলদের কথা ছেড়ে দিলাম, কিন্তু সরকারের যারা উকিল আছে তাদের তো সরকারের প্রতি একটা দায়-বদ্ধতা আছে, মামলাগুলি তাড়াতাড়ি নিষ্পত্তি যাতে হয় তার জন্য তাদের তরফ থেকে যে উদ্যোগ নেওয়া দরকার সেই উদ্যোগ আমি বর্তমানে কোথাও দেখছি না এবং আপনিও এ ব্যাপারে খোঁজ নিয়ে দেখুন। হাইকোর্টে একটা জাজ অ্যাপয়েন্টমেন্ট করার ক্ষেত্রে আপনি বলছেন সুপ্রীম কোর্ট দিচ্ছে না, আমি কি করব? কিন্তু এ ব্যাপারে আপনার উদ্যোগ নেওয়ার দরকার আছে। আপনি রাজ্যের আইনমন্ত্রী। গোটা পশ্চিমবঙ্গে প্রায় ৪০ পারসেন্ট কোর্টে বিচারক পদ আজ পর্যন্ত শূন্য অবস্থায় পড়ে আছে। তেমনি আসানসোল কোর্টে ৬টি, বিচারক পদ,

তারপর মুনসেফ, ফার্স্ট মুনসেফ, সিক্সথ কোর্ট-এ নেই। এইরকম অনেকগুলি কোর্ট বিচারকহীন অবস্থায় পড়ে আছে। তারফলে হবে কি, যে মামলাগুলি জমে আছে সেগুলি জমতে জমতে পাহাড় হয়ে যাবে। আর যেসব লোকেদের ঐসব কোর্টে মামলাগুলি আছে তাদের কি অবস্থা হবে? তারা তো বিচার পাচ্ছে না, আপনি তো তাদের বিচার দিচ্ছেন না। আর এখানে আপনি আসছেন, ব্যয় বরাদ্দ পেশ করছেন, ভাষণ দিচ্ছেন, চলে যাচ্ছেন। এমনি করে আইনমন্ত্রী হয়ে ইতিহাসের পাতায় নাম লেখানো যায় না। যদি সত্যিকারের আইনমন্ত্রী হিসাবে প্রতিষ্ঠিত হতে চান মানুষের কাছে, তাহলে মানুষ যে বিচার চাইছে, যে রিলিফ চাইছে তার ব্যবস্থা আপনাকে করে দিতে হবে। মানুষের বিশ্বাস ফিরিয়ে আনতে যদি না পারেন তাহলে যতই ব্যয় বরাদ্দের দাবি পেশ করুন, আপনি ব্যর্থ। আপনি অনেক জায়গায় ওকালতি করতে গিয়ে নাম করেছেন, কিন্তু সেই নাম আপনার থাকবে না, কোনও কিছু থাকবে না। আমি মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলির কথা রিপিট করছি। আপনি হাইকোর্টে ওকালতি করেছেন, বার-কাউন্সিলের ইলেকশনের সময়ে দু-তিনটি কোর্টে ভিজিট করেছেন। কিন্তু সারা পশ্চিমবাংলার কোর্টগুলিতে আপনি ঘোরেননি। মফস্বল কোর্টগুলি সম্বন্ধে আপনার কোনও আইডিয়া নেই। আসানসোল কোর্ট মফস্বল কোর্ট নয়। এ ছাড়া আরও ইনটিরিয়রে যে সমস্ত কোর্ট আছে, মহকুমা আদালত আছে সেই সমস্ত কোর্টগুলি খুবই ভগ্নদশা। একটা কোর্ট রুমে হাকিম বসবে, না উকিল বসবে, না মক্কেল বসবে, না আর্দালি বসবে তার কোনও সিস্টেম নেই, কিছু নেই। এইভাবে বিচার হবে? হাকিম চেষ্টা করে তাড়াতাড়ি মামলার ডেট দেওয়ার জন্য। প্রাইভেট উকিলদের চেষ্টা থাকে কি করে লম্বা ডেট নেওয়া যায়। কিন্তু সরকারি উকিলদের সরকারের প্রতি কোনও দায়বদ্ধতা নেই। তারা এ ব্যাপারে উদাসীন। প্রাইভেট উকিলরা চায় মামলা টিকে থাকুক, পয়সা আসুক। মামলা টিকে থাকলে তার ছেলেও মামলা চালাতে পারবে। তাই সে চায় মামলা টিকে থাকুক।

আপনি জানেন যে কোনও কেসে একজন উকিলের ডায়েরিতে যে মক্কেলের নাম ওঠে, আমি সিভিল কোর্টের কথা বলছি, তার ছেলে, এমন কি তার নাতিও সেই মক্কেলকে নিয়ে কাজ করেন। অর্থাৎ মক্কেলের সেই কেস চলতে থাকে। একটা সিভিল কেস করার জন্য কোনও মক্কেল যদি একবার কোনও উকিলের বাড়িতে ঢোকে তাহলে সেই মক্কেল কিন্তু সেখান থেকে বের হতে পারে না। তার কারণ মামলা ছাড়তে পারে না। আজকে সরকারি উকিলদের নাকি বেছে বেছে নিচ্ছেন। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, বর্তমানে যারা সরকারি উকিল হচ্ছেন, সমস্ত ডি.এল.-এর মেম্বাররা হচ্ছেন। আপনি যদি নাম চান আমি বলে দিতে পারি। আমি দায়িত্ব নিয়ে বলছি, আসানসোল কোর্টে যারা সরকারি উকিল হচ্ছেন, এ.পি.পি. হচ্ছেন, তারা সব কট্টর এস.এফ.আই. করা ছেলে। তারা ল কলেজে এস.এফ.আই. করেছে। আমাদের আসানসোল কোর্টে

ডি.এল.-এর মেম্বাররা হচ্ছেন। বংশবাবু জানেন যে কে কে হয়েছেন। উনি প্যানেল দেখতে দেন। কারণ উনি চার্জে আছেন তো মফস্বলের ঐ সাব-ডিভিশনে। এই জায়গা থেকে আপনাকে পিছিয়ে আসতে হবে। এর ফলে যারা সত্যিকারের ভাল ছেলে, যারা জুয়েল ছেলে, তারা পরীক্ষা দিয়েও এ.পি.পি. হবার চান্স পায় না। আপনি যদি বলেন যে এ.পি.পি. পরীক্ষা সুন্দর ভাবে হয়, মেরিট অনুযায়ী হয়, আমি সেটা মানতে রাজি নই। তাছাড়া এ.পি.পি.-র যে সিলেকশন হচ্ছে, সেটাও যদি ঠিকমতো হচ্ছে বলেন, তাহলে সেটাও আমি মানতে পারি না। এ.পি.পি. যারা থাকে, সরকারের প্রতি তাদের একটা দায়-বদ্ধতা আছে। মেনে নিচ্ছি যে পার্টির লোক। কিন্তু তাহলেও পার্টির যাতে ভাবমূর্তি উজ্জ্বল হয় সেটা দেখা দরকার। কিন্তু আমরা দেখছি সেই গড্ডালিকা প্রবাহের মত চলছে। মক্কেলরা যাতে হ্যারাস হয়, যাতে তারা টিকে থাকে সেই জিনিস চলছে। মামলাগুলি যাতে কমে যায় সেই চেষ্টা তারা করছে না। তাই, মন্ত্রী মহাশয়কে বলব যে, মামলার দীর্ঘসূত্রতা যাতে কমে, মানুষ যাতে বিচার-ব্যবস্থার উপরে আস্থাশীল হয় এবং সেই সঙ্গে টোটাল ব্যাপারটা আপনাকে দেখতে হবে। আজও কিন্তু নর্থবেঙ্গলে হাইকোর্টের সার্কিটবেঞ্চ হল না, সুপ্রীম কোর্টের বেঞ্চ হয় না। এটা কিন্তু আপনার ব্যর্থতা হিসাবে পরিগণিত হবে। আমি আশা করব যে, আপনি ভাষণে এগুলি সম্পর্কে উত্তর দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন ও বিচার বিভাগের প্রস্তাবিত ৪ নম্বর যে দাবি সেই প্রস্তাব আমি সমর্থন করছি। সঠিক এবং যথার্থ ভাবে আইন ও বিচার বিভাগীয় যে সমস্ত সাফল্যের দিক সেটা এই বাজেট ভাষণে তুলে ধরা হয়েছে। যেমন—আদালতের গৃহ সংস্কার, নুতন গৃহ নির্মাণ। অন্যান্য সদস্যরা বলেছেন এবং আমিও মনে করি যে এটা একটা বড় সমস্যা গোটা পশ্চিমবাংলার ক্ষেত্রে। আমাদের বাস্তব অভিজ্ঞতায় দেখেছি যে আদালত গৃহে গিয়ে বসার জায়গা থাকে না। আপনি বিভিন্ন জায়গায় সেই উদ্যোগ নিয়েছেন এবং সঠিক ভাবেই সেই পদক্ষেপ গ্রহণ করেছেন। আমরা জানি যে, বহু পলিটিক্যাল লীডারদের জড়ানো হয়, বিভিন্ন কেসের আসামী করা হয়, যারা অন্যায় করেনি তাদেরও কাঠ গড়ায় গিয়ে দাঁড়াতে হয়। তারা সেখানে গিয়ে বসার জায়গা পায় না। এই রকম অবস্থা বিভিন্ন কোর্টগুলিতে আছে। আপনি এই ব্যাপারে যথেষ্ট উদ্যোগ নিয়েছেন কিন্তু আমার মনে হয় এই বিষয়ে আরও বেশি গুরুত্ব দেওয়া উচিত যাতে সমস্ত কোর্ট বিল্ডিংস করা যায়। আপনি উদ্যোগ নিয়েছেন সমস্ত কোর্টে বাংলা ভাষা চালু করার জন্য, বাংলা ভাষায় কোর্টের কাজ পরিচালনার জন্য। আপনার এই উদ্যোগকে আমি ধন্যবাদ জানাচ্ছি। অন্যান্য দপ্তরগুলি বাংলা ভাষাকে যথাযথ মর্যাদা না দিলেও, বাংলা ভাষায় আদালতের কাজ করার জন্য জনগণের যে সুবিধা হবে সেটা চিন্তা করে আপনি বাংলা ভাষা চালু করার চেষ্টা করেছেন। কিন্তু

কোর্টগুলি যে অবস্থায় আছে, বিরোধী সদস্যরা বলেছেন, এই বিষয়টা আমাদের আরও গুরুত্ব দিয়ে অনুধাবন করা দরকার। আপনি জানেন যে, এখনও বহু কোর্টে বিশেষ করে মফস্বলের কোর্টগুলিতে বিচারক নেই, বিচারকের পদ শূন্য আছে। তাপসবাবু মামলার দীর্ঘসূত্রতার কথা বলেছেন। এই বিষয়টা সম্পর্কেও উপলব্ধি করা প্রয়োজন। প্রশাসনের সঙ্গে বিচার বিভাগের একটা সম্পর্ক আছে। আমরা দেখেছি একজন মার্ডারার প্রকাশ্য ভাবে খুন করার পর সে শুধু ভয় করে ৩ মাসের জেল হাজতকে। তারপরে সে জানে যে ২০।৩০ বছর বাদে এই কেসের হিয়ারিং হবে, তার বিচার নাও হতে পারে। সেজন্য সে কারও পরোয়া করে না। কাজেই এই যে বিচার বিভাগের দীর্ঘসূত্রতা, এটা দ্রুত নিষ্পত্তি হওয়া প্রয়োজন। আমার সময় কম, আমি শুধু আমার জেলার একটি বিষয়ে বলছি। আর একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার বাজেট ভাষণে আছে সেটা হচ্ছে মুর্শিদাবাদ এস্টেট। কারণ ওই এলাকার এম.এল.এ. হিসাবে আমার অভিজ্ঞতা থেকে বলছি, তিন জনের এই অ্যাডভাইসারি কমিটি করার ফলে মুর্শিদাবাদ এস্টেটের কাজের কোনও অগ্রগতি ঘটেনি। আমার মনে হয় না যে মুর্শিদাবাদের এস্টেটের কাজকে গুরুত্ব দেওয়া হচ্ছে। ডি.এম. জেলার সভাধিপতি এবং এস.পি এই তিনজনকে নিয়ে কমিটি করা হয়েছে। এদের তুলনায় বিধায়ক ছোট পদ, এদের কাছে বিধায়ক প্রভাব খাটাতে পারবে না বলে আপনি এই কমিটিতে আমার মনে হয় বিধায়ককে রাখেননি। কিন্তু আপনি যদি ওই জেলার মন্ত্রীকে রাখতেন তাহলে ওই কমিটির উপর তিনি প্রভাব রাখতে পারতেন এবং কমিটি ঠিক ভাবে চলত। তিনি মুর্শিদাবাদের এস্টেটের প্রবলেম নিয়ে তিনি ভাবতেন। আপনাকে আমি বারে বারে বলেছি, মতিঝিল একটা বিশাল জলাশয়, সেখান থেকে প্রতি বছর লক্ষ লক্ষ টাকার মাছ চুরি হয়ে যাচ্ছে আপনি যদি লালগোলাতে যান তাহলে দেখতে পাবেন প্রতিদিন লোকেরা ডিঙি নিয়ে ওই মতিঝিলে মাছ ধরছে এবং সেই মাছ বিক্রি হয়ে যাচ্ছে। এই মুর্শিদাবাদ এস্টেটের কোটি কোটি টাকার সম্পত্তি অবৈধ ভাবে দখল হয়ে যাচ্ছে। মুর্শিদাবাদ জেলার লোকেরা চিকিৎসা করার জন্য কলকাতায় এলে থাকার জায়গা পায় না। অথচ মুর্শিদাবাদ এস্টেটের কিছু বাড়ি কলকাতার এই চৌরঙ্গীতে রয়েছে, সেইগুলি বেদখল হয়ে পড়ে রয়েছে। মুর্শিদাবাদ এস্টেটের সম্পত্তি পুনরুদ্ধার করে মানুষের স্বার্থে যাতে সেটা ব্যবহার করা যায় সেই দিকে দৃষ্টি দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। এই কথা বলে আবার এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমাদের মাননীয় আইন এবং বিচারমন্ত্রীর বাজেট ভাষণ পড়েছি এবং দেখেছি তাঁর আন্তরিকতার অভাব

নেই। কিন্তু দেখেছি তাঁর বক্তব্য যথাযথ ভাবে রূপায়িত হয়নি। বাস্তবায়ন কিছুই হয়নি। তাঁর দুটি প্যারাগ্রাপের উপর আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব, কারণ আমার সময় কম। তিনি বলেছেন বিচার ব্যবস্থার বিকেন্দ্রীকরণের মাধ্যমে বিচার ব্যবস্থাটাকে গ্রামের মানুষের আরও কাছে পৌঁছে দিতে হবে। খুব সত্যি কথা। সেই জন্য আমাদের জেলাকে তিনি ভাগ করলেন। আমাদের ডায়মন্ডহারবার মহকুমা থেকে আলাদা করে কাকদ্বীপ মহকুমা করলেন। আরও মহকুমা তৈরি হল, বারুইপুর মহকুমা তৈরি হল, ক্যানিং মহকুমা তৈরি হল। আমি আপনার কাছে দিয়ে জানতে চাই, বারুইপুর মহকুমা ভাগ করলেন, ভাল কথা, কিন্তু আপনি আইন-কানুনের ব্যবস্থাপনার কাজ শুরু করতে পেরেছেন? এই বিষয়ে নিশ্চয়ই উত্তর দেবেন। ক্যানিং একজিকিউটিভ কোর্ট চালু হয়েছে, অন্যান্য কোর্ট চালু করতে পারেননি। জেলখানা তৈরি করতে পেরেছেন? কাকদ্বীপ-এর সেই একই অবস্থা। সুতরাং ব্যবস্থাপনার ক্ষেত্রে আপনি যেটা বলতে চেয়েছেন আমি সেটা মেনে নিতে পারছি না। সেই জন্য আমি আপনার বাজেট ভাষণের বিরোধিতা করছি। আমাদের দলের আনা কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি। আপনি বলছেন আপনি নজরদারী বাড়িয়েছেন। আপনি বলছেন আদালত সংস্কার করবেন। আমি আপনাকে চিঠি দিয়েছিলাম ডায়মন্ডহারবার মুনসেফ কোর্টের ঘরে জল পড়ে, টেবিল নেই, নিরাপত্তার অভাব, নথিপত্র রাখার জায়গায়র অভাব। এই ব্যাপারে আমি আপনাকে বারে বারে চিঠি দিয়েছি। কিন্তু আজ পর্যন্ত তার কোনও সুরাহা আপনি করতে পারেননি। ডায়মন্ডহারবার ফৌজদারি কোর্ট ব্রিটিশ আমলের তৈরি, সংস্কার করতে পেরেছেন? পারেননি। আপনার সরকার ডিসিশন নিয়েছিল যে ডায়মন্ডহারবার ফৌজদারি কোর্টকে দেওয়ানী কোর্টের ক্যাম্পাসে আনবেন। আপনি এই ব্যাপারে উত্তর দিলে দেবেন। আপনি এই কাজ করতে পেরেছেন? পারেননি। সেই জন্য আজকের এই ব্যয় বরাদ্দের ক্ষেত্রে আপনি কি করবেন সেটা সন্দেহ আছে। আমার বন্ধুর সঙ্গে সুর মিলিয়ে বলি, সত্যি কথা, আজকে বিচার ব্যবস্থার উপর জনগণের আস্থা কমে যাচ্ছে। আপনি দয়া করে বলবেন, আপনার সরকারের কত জন আমলা আইন অবমাননা করেছেন?

আইনের অবমাননার দায়ে আপনি কতজন চিফ সেক্রেটারিকে কোর্টে হাজির করেছেন? আপনি বলুন, আপনার দলের লোক, ক্যাবিনেটের মন্ত্রী থেকে আরম্ভ করে আপনার দলের অন্যান্য যারা আইনকে মানছে না, এই রকম কতজনকে কনটেম্পট অফ কোর্ট-এর দায়ে অভিযুক্ত করেছেন? আপনি বলুন, আপনার দলের বড় বড় আমলা, পুলিশ মন্ত্রীর অফিসাররা তারা যদি আইনকে এইভাবে অবমাননা করতে চায়, তাহলে আপনাদের জমানায় আমরা আইনকে কোন চোখে দেখব? আইনকে যদি শ্রদ্ধার দৃষ্টিতে না আনতে পারি, তাহলে তো 'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে' এটাতে পরিনত হয়। আপনি বলুন না, নারী নির্যাতন সংক্রান্ত মামলাগুলো কত দ্রুত তালে আপনি সারছেন? আপনার

কাছ থেকে আমরা শুনেছি যে, আপনি নারী ধর্ষণের ক্ষেত্রে কঠোর আইন করবেন বলেছেন। সেটা আপনি কতদিনে করবেন জানি না। তবে করলে আমরা আপনাকে বাহবা দেব। আমি বুঝতে পারছি যে, আপনি ফ্যামিলি কোর্ট, লোক আদালত করতে চেয়েছেন, সব কিছু করতে চাইছেন। এক এক সময়ে লিগ্যাল এড সার্ভিসের ক্ষেত্রে আপনি যেসব অ্যাওয়ারনেস ক্যাম্প করেন, তখন আমার মনে হয়, সাক্ষরতার যেসব মিটিং হয়, সেখানে যেমন ডিম, টোস্ট, কলা খেয়ে বাবুরা ফেরেন, ঠিক সেই রকম একই ব্যাপার হয়ে দাঁড়ায়। গরিব মানুষের আইনের সাহায্য পাবার ব্যাপরটা মাঠে মারা যায়। আইনের ব্যাপরটা সুষ্ঠুভাবে আসে না। এই বিচার ব্যবস্থায় আপনি বর্তমানে যেটুকু দিতে চাইছেন, সেটুকু মানুষকে দিতে পারছেন না। আপনি এই বিচারের কথা একটু কানে কানে শুনবেন, আমার সামনে যাঁরা বসে আছেন, তাঁদের কাছে শুনতে পাবেন, বিচারের রায়টা কিনতে পাওয়া যায় ঐ মার্কা ধরে। এই ব্যবস্থাপনা আপনাদের সময়ে চালু হয়েছে। আজকে লেবার কোর্ট, শ্রম আদালতে কোনও কেস কত হারে নিষ্পত্তি হয়? আপনি নিজেও জানেন, লেবার ইন্ডাস্ট্রিয়াল কোর্টের অবস্থটা কি রকম। আপনার কাছ থেকে আমরা এর কোনও সদুত্তর পাইনি। শ্রম আদালতে যে কেস আছে তা দীর্ঘসূত্রিতায় ভুগছে। এখানে আমার আগে অনেক বন্ধু বলেছেন যে, বহু জায়গায় বিচারক নেই। জনসাধারণ যারা মামলা করতে আদালতে আসেন তাঁদের ন্যূনতম সুযোগ সুবিধা নেই, দাঁড়াবার শেড পর্যন্ত নেই বহু জায়গায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় হাতুড়ি পেটাচ্ছেন। এই হাতুড়ি আপনার মাথায় পিটলে গরিব মানুষ যদি একটু আশ্রয় পায়, একটা শেড যদি পায়, তাহলে সেটা করুন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তা সমর্থন করছি। মাননীয় মন্ত্রী মহাশয় নয় নম্বর বিবৃতিতে যে কথা বলেছেন, সেই প্রসঙ্গে আপনার কাছে আমার জিজ্ঞাস্য, বিভিন্ন নতুন নতুন মহকুমা করেছেন, বারুইপুর, কাকদ্বীপ এইসব জায়গায় নতুন আদালত স্থাপন করছেন। বিভিন্ন জায়গায় আপনি মহকুমা আদালত করেছেন। তেহট্ট, খাতরা এইসব বিভিন্ন জায়গায় যে মহকুমা আদালত, নিম্ন আদালত করা হয়েছে, সেই সমস্ত জায়গায় দেখি যে, এস.ডি.ও. বসে আছেন। আর কেউ সেখানে নেই। বিচারের কোনও ব্যবস্থা নেই। অতএব এটাকে একটা প্রহসনে পরিণত করা হয়েছে। এরজন্য যে পরিকাঠামো গড়ে তোলা প্রয়োজন তা এখনও গঠন করা হয়নি। আপনি নিম্ন আদালতের জন্য কতটা কি করছেন, এই বিষয়টা একটু জানতে চাই। আপনি ১১ নম্বর বিবৃতিতে বলেছেন, নিম্ন আদালতে বাংলা ভাষা প্রবর্তন করেছেন। তাকে আমি স্বাগত জানাচ্ছি। কিন্তু যেখানে এখনও এটা হয়নি, সেখানে তরান্বিত করার জন্য চেষ্টা করবেন এই আশা

রাখি। এই বিষয়ে আপনি বেশি সময় নেবেন না। কারণ বহু দিন ধরেই এই ধরনের কথা আমরা শুনে আসছি। আমি বিধানসভায় ২০ বছর হল আছি, এই ধরনের ঘোষণা এর আগেও শুনেছি, বারবার করে এগুলো শুনেছি। আপনি ১৮ নম্বর বিবৃতিতে বলেছেন, নতুন বে-সরকারি ম্যারেজ অফিসার নিয়োগ করছেন। এবারে আমরা দেখছি, ব্লক স্তর থেকে নিয়ে আসা হচ্ছে। আমি আশা করব, ব্লক স্তরে আপনি ম্যারেজ অফিসার নিয়োগ করবেন। আপনি যখন মন্ত্রী ছিলেন না, তখন মুসলিম ম্যারেজ রেজিস্ট্রারার নিয়োগ করা হয়েছিল, তবে সর্বত্র নয়। আমরা দেখেছি যে মুর্শিদাবাদে মুসলিম ম্যারেজ রেজিস্ট্রারার খুবই জনপ্রিয় হয়ে উঠেছে।

আপনার কথা হচ্ছে যে, সেখানে অরাজকতা চলছে এবং কোথায় কত টাকা লাগবে তার কোনও নিয়ম নেই। বে-সরকারি ম্যারেজ রেজিস্ট্রাররা যা খুশি টাকা নিচ্ছে। সেখানে টাকার অঙ্কে যে ধার্য করে দিয়েছেন তারা সেই নিয়ম মানছে না। সুতরাং টাকার অঙ্কটা নির্দিষ্ট করে দিন এবং হিন্দু ও মুসলমান ম্যারেজ রেজিস্ট্রার নিয়োগ করুন এবং সেই সঙ্গে সঙ্গে টাকার অঙ্কটাও ঠিক করে দেবেন। আরেকটি বিষয় রাখছি সেটা হচ্ছে যে, মুর্শিদাবাদে নবাব সাহেবের নবাব সাহেবের এস্টেট পর্যটকদের জন্য আকৃষ্ট করা হবে এবং তার জন্য আপনারা প্রচেষ্টা নেবেন। এটা যাতে করার কথা না হয়, কেন না মুর্শিদাবাদ জেলায় হাজার দুয়ারী, নবাব সাহেবের এস্টেট ছাড়াও অনেক অসংখ্য দেখার জিনিস রয়েছে যেগুলো পর্যটকদের আকর্ষণ করতে পারে। সেখানে ন্যূনতম ওই দ্রষ্টব্য স্থানগুলো দেখাশুনোর ব্যবস্থা না থাকার ফলে পর্যটকের সংখ্যা কমে যাচ্ছে। এটা ট্যুরিজিম দপ্তরের হলেও আপনারা প্রস্তাব নিয়েছেন এগুলো দেখভাল করতে, সেই প্রস্তাব যাতে কার্যকর হয় সেটা দেখবেন। তারপরে গতবারে ট্যুরিজিম দপ্তরের বাজেটে বলা হয়েছিল বে-সরকারি হোটেল তৈরি করা হবে। এগুলো যাতে আপনার দপ্তরের সঙ্গে যুক্ত হয়ে কাজটা তরান্বিত হয় এইকথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 – 5-12 p.m.]

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাদের আনীত ছাঁটাই প্রস্তাব গুচ্ছের আমি বিরোধিতা করছি এবং এখানে যে মূল ব্যয় বরাদ্দ প্রস্তাব আছে তাকে সমর্থন করছি। প্রথম কথা হচ্ছে ছাঁটাই প্রস্তাব যেগুলো আনা হয়েছে সেগুলো সম্পর্কে অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, ৪৬টি বিষয় ছিল, তার মধ্যে অনুমানবশত বা অজ্ঞানতাবশত আপনারা দেখেননি যে এগুলোর সঙ্গে বিচার বিভাগ বা পশ্চিমবঙ্গ সরকারের কোনও যোগ নেই। আমি কয়েকটি কথা বলে দিচ্ছি তাহলেই বুঝবেন যেমন বলেছেন যে, সুপ্রীম কোর্টের সার্কিট বেঞ্চ এখানে হয় নি। তারজন্য পশ্চিমবঙ্গ সরকার

বা বিচার বিভাগ দায়ী নয়। ভারতীয় সংবিধানের ১৩০ নং ধারা অনুযায়ী সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতি এরসঙ্গে যুক্ত। তারপরে বলেছেন যে, নর্থবেঙ্গলে সার্কিট বেঞ্চ হয়নি। এরজন্য পশ্চিমবঙ্গ সরকার বা বিচার বিভাগ দায়ী নয়। এরজন্য দায়ী কেন্দ্রীয় সরকার। পশ্চিমবঙ্গ সরকার বা বিচার বিভাগের তার সঙ্গে কোনও সম্পর্ক নেই। ওঁনারা প্রণয়ন করেন আমরা তাকে কার্যকর করার প্রচেষ্টা করতে পারি মাত্র।

একটি কথা বারেবারে বলা হয়েছে যে বিচারালয়গুলোতে বিচারপতি নেই। এরজন্য তো আমরা দায়ী নই। আপনারা জনপ্রতিনিধি, আপনারা তো যারা এরসঙ্গে যুক্ত, তারা তো ভাল করেই জানেন যে বিচারপতি নেওয়া হয়ে থাকে পি.এস.সি.-র থেকে। আমরা তাদেরকে নিযুক্ত করতে পারি না। পি.এস.সি. ক্যান্ডিডেট পাঠালে আমরা তাদেরকে নিযুক্ত করতে পারি না। পি.এস.সি.-র লোকেরা যদি পরীক্ষা না নেয় বা তারা যথার্থ ক্যান্ডিডেট না দিতে পারে তারজন্য পশ্চিমবঙ্গ সরকার বা বিচার বিভাগ দায়ী হতে পারে না। এই কোর্টগুলো নিয়ন্ত্রণ করে হাইকোর্ট, পশ্চিমবঙ্গ সরকার করে না বা বিচার বিভাগ করে না। সুতরাং এই যে ৪৬টি ছাঁটাই প্রস্তাব, তার ভেতরে ২৮টি ছাঁটাই প্রস্তাবের কোনও ভিত্তি নেই, বাকি ১৮টি রয়েছে, তার মধ্যে ১৩টি ডুপ্লিকেট। মাত্র ৫টি রিলাভেন্ট, তারও মধ্যে কয়েকটি ভেক রয়েছে, তার উত্তর দেওয়ার কোনও স্কোপই থাকে না। ওই পাঁচটির ভেতরে একটি হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার রাজ্য আদালতগুলোর গৃহ সমস্যা নিরসনে ব্যর্থ। গত বছরেই জানিয়েছি যে, পশ্চিমবঙ্গে বিভিন্ন আদালত গৃহ তৈরি হচ্ছে এবং ইতি মধ্যেই ৫টি আদালত গৃহ তৈরি হয়েছে। এই আবাসন গৃহ তৈরি ব্যাপারে আমাদের কিছু প্রকল্প চালু হয়েছে এবং তার কাজ চলছে। মাননীয় তাপস বাবু জজেদের বসার ব্যাপারে যেটা বললেন সেই প্রসঙ্গে জানাচ্ছি যে, আপনার আসানসোলে গত বছরেই কোর্ট বাড়ি তৈরি হয়েছে।

ফলে এটাও বোধহয় ঠিক নয় এবং এর সঙ্গে আরও ১০টি আবাসিক গৃহ জাজ সাহেবদের জন্য তৈরি হয়েছে। এখানে যারা আছেন তারা নিশ্চয় কোর্টে যান। আগে বটতলায় বসতে হত, ঘুরে বেড়াতে হত, বিভিন্ন কোর্টে, এখন সেখানে বিশ্রাম গৃহ তৈরি হয়েছে, বিভিন্ন কোর্টে বিচার প্রার্থীদের জন্য বিশ্রামাগার তৈরি হয়েছে। হাইকোর্টের বারান্দায় সিটি সিভিল কোর্টে দেখুন, যারা বিচার প্রার্থী তাদের জন্য চেয়ার দেওয়া হয়েছে। আলিপুরের লোক এখানেই বসে আছেন, তিনটি বাড়ি তৈরি হয়েছে, একটি বাড়ি তৈরি হয়েই আছে, আমরা সেটা যো কোনও দিন উদ্বোধন করব। গৃহ সমস্যার জন্য কিছু হচ্ছে না, সরকারি ব্যর্থতা এর জন্য দায়ী, এই ব্যাপারে বলব, ১৯৭৭ সালের আগে বিচার ব্যবস্থার কোনও পরিকাঠামো ছিল না। সমস্ত কিছু নূতন করে করতে হচ্ছে। আমাদর যে সীমিত ক্ষমতা, সীমিত আর্থিক অবস্থা এর দ্বারা প্রত্যেক বছরে নূতন

করে ৫।৭টি প্রকল্প গ্রহণ করছি। হাইকোর্টের জজ সাহেবদের জন্য সল্টলেকে যে ঘর তৈরি করা হয়েছে তার জন্য তারা এখন বিভিন্ন জায়গা থেকে আসছেন, একটা বাড়িতে ১৮টি ফ্ল্যাট আছে, প্রত্যেকটি ফ্ল্যাট আড়াই হাজার স্কোয়ার ফুটের ফ্ল্যাট। এই জিনিসটা কিন্তু গোটা ভারতবর্ষের দৃষ্টি আকর্ষণ করেছে, এই গৃহ নির্মাণের ব্যাপারটায়। গৃহ সমস্যা সম্বন্ধে চিন্তা করা হয়নি, এটা ঠিক নয়, এখনও অনেক কাজ বাকি আছে, নিশ্চয় সেটা করতে হবে। এবারে আমি সত্যবাবুকে বলি, তিনি কয়েকটি শব্দ ব্যবহার করেছেন, পেটোয়া জাজ, এটা বলবেন না, এটা আমরা অন্তত বলতে পারতাম না, এটা ঠিক নয়। উনি আর একটা কথা বলেছেন, নূতন সাব-ডিভিশন খোলার আগে যেন সেখানে বাড়ি এবং ইনফ্রাস্ট্রাকচার ঠিক করা হয়। আমার মনে হয় আগে সাব-ডিভিশন হবে, তার পরে তো ইনফ্রাস্ট্রাকচার হবে। সরকার ঠিক করে সাব-ডিভিশন হবে কিনা, তারপরে সরকার ঠিক করে সেখানে ভাগ করা হবে কিনা, তারপরে যদি পরিস্থিতি থাকে তাহলে সেখানে আদালত করবে এবং জাজ এর পোস্ট ক্রিয়েট করতে হয়। আপনারা বলছেন টাকা নাকি কেটে নিচ্ছে। একই সঙ্গে টাকা কেটে নেওয়ার জন্য আবার বৃদ্ধির জন্যও বলছেন—তাই ছাঁটাই প্রস্তাব দুটো সামঞ্জস্যপূর্ণ নয়। দ্বিতীয় কথা বলছি, এই বিচার বিভাগের যে বাজেট ১৯৭৭ সালে যে অবস্থা ছিল এখন সেই অবস্থায়, নেই তার থেকে ১০ গুণ বেড়েছে। গত তিন বছরে লাফাতে লাফাতে বেড়েছে। এটা ১০ গুণ বেড়ে গিয়েছে। আগে কিন্তু বিচার বিভাগের কোনও প্ল্যান বাজেট ছিল না, এখন বিচার বিভাগের প্ল্যান বাজেটে ২০ কোটি টাকা খরচ হচ্ছে। এইটা কিন্তু আপনাদের সময়ে কখন ছিল না। এই কয়েকটি কথা বলে, আমি তাপসবাবুকে বলে রাখি, আপনি নিজে কোর্টে প্র্যাকটিস করেন, হাকিম বাবুরা ডেট দেওয়ার কাজে ব্যস্ত থাকেন,—এটা আপনি বলেছেন। এটা কিন্তু ঠিক নয়।

মুর্শিদাবাদ এস্টেটের ব্যাপারে আমি নিজে আপ্রাণ চেষ্টা করছি। আর বে-আইনি দখলদারদের মুক্ত করার জন্য সুপ্রীম কোর্টে যে মামলা আছে সেটা যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি হয় তার জন্যও আমি আপ্রাণ চেষ্টা করছি। তারজন্যই এস্টেট ম্যানেজারকে পাওয়ার দেওয়া হয়েছে যাতে জায়গাগুলো অন্যভাবে ব্যবহার করা যায়। সেখানে কিছু জায়গা কলেজকে দেওয়া হয়েছে, কিছু জায়গা পৌরসভাকে দেওয়া হয়েছে বাস টার্মিনাস করার জন্য, পুলিশের আবাসনের জন্য কিছু জায়গা দেওয়া হয়েছে। সর্বোপরি পর্যটন বিভাগকেও কিছু জায়গা দেওয়া হয়েছে। দখলমুক্ত করেই জায়গাগুলো দিয়ে দেওয়া হচ্ছে। আর প্ল্যান বাজেট এবং নন-প্ল্যান বাজেটের মধ্যে তো তফাৎ থাকবে। আমি যে ব্যয় বরাদ্দ রেখেছি, আশা করি আপনারা সেই ব্যয় বরাদ্দ পাস করাবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** The Motions that the amount of Deman be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th Marcł 1999 that a sum of Rs. 95,31,05,000 be granted for expenditure unde **Demand No. 4, Major Head : "2014—Administration of Justice'** during the year 1999-2000,

(This is inclusive of a total sum of Rs. 31,45,25,000 already voted on account). was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.12 p.m. till 11 a.m. oı Friday, the 25th June, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 25th June. 1999 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 4 Ministers of State and 113 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions

**(to which oral answers were given)**

### Post-Literacy Programmes

*330. (Admitted Question No. *108) **Shri Saugata Roy and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Education (Non-Formal) Department be pleased to state—

(a) which are the districts that have declared totally literate in the State;

(b) what are post-literacy programmes being carried on there; and

(c) what is the present percentage of literacy in the State ?

**Shrimati Anju Kar :**

(a) No district has been declared as totally literate.

(b) Post Literacy campaign is going on in 7 districts - Howrah, Jalpaiguri, Cooch Behar, Murshidabad, Nadia, Purulia & Hoogly.

(c) It is not possible to state the percentage of literacy in the State at present.

[ 25th June, 1999 ]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী বললেন, পারসেনটেজ অফ লিটারেসি অফ স্টেট বলা সম্ভব নয়। '৯১ এর সেনসাসে দেখা গেছে পশ্চিমবাংলায় লিটারেসি ছিল ৫৭.৭ পারসেন্ট। তারপর আমাদের মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন পশ্চিমবাংলায় নাকি ৬৯ পারসেন্ট লিটারেসি হয়ে গেছে। এবং সরকারের পক্ষ থেকে দাবি করা হয় এই ১২ পারসেন্ট লিটারেসি-ক্যাম্পেনে হয়েছে। আমি আপনার কাছে জানতে চাই মাননীয় মন্ত্রী, কেন পারসেন্টেজ অফ লিটারেসি বলা সম্ভব নয়? সেটা কি সেন্সাস হয়নি বলে, না কি এ ব্যাপারে সরকারি কোনও নির্দিষ্ট সার্ভে নেই বলে?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন। এখনও এই রাজ্যে সেন্সাস হয়নি, কাজেই '৯১ সালে যে সেন্সাস রিপোর্ট আছে, সেই অনুযায়ীই বলছি। এই ১৯৯১ সাল থেকে সাক্ষরতা অভিযান যে শুরু হয়েছে, আমাদের রাজ্যে তার মধ্য দিয়ে আমরা আগেই বলেছি যে, ৭৯ লক্ষ ২৮ হাজার মানুষ সাক্ষর হয়েছেন। এটা বলছি আনুমানিক পারসেন্টেজের হিসাবে। আমি আপনাকে জানাচ্ছি যে, কেন্দ্রীয় সরকারের জাতীয় নমুনা সমীক্ষা সংস্থা থেকে ৯৭ সালে সার্ভে করেছে, সেই সার্ভের মধ্য দিয়ে তারা ৫৩ রাউন্ডে যা পেয়েছে, সেটা তারা বলছেন। আমরা সকলে শুনলে খুশি হব যে, আমাদের রাজ্যে লিটারেসি পারসেনটেজ ৫৭.৭০ থেকে বৃদ্ধি পেয়ে ১৯৯৭ সালে হয়েছে ৭২ পারসেন্ট। এটা আমরা কেন্দ্রীয় সরকারের রিপোর্ট অনুযায়ী জানতে পেরেছি। তাহলে নমুনা সমীক্ষার মধ্য দিয়ে আমরা জানতে পারছি যে, আমাদের রাজ্যে প্রায় ১৪.৩ পারসেন্ট সাক্ষর হয়েছেন। তবে আমরা ওটা সার্ভে না হলে নির্দিষ্ট করে কিছু বলতে পারছি না।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে মন্ত্রী মহাশয়ার বক্তব্য হচ্ছে সরকারের পক্ষ থেকে যে সাক্ষরিত হয়েছে, সেটা সবটাই আনুমানিক, এবং চূড়ান্তভাবে কতটা সাক্ষরিত হয়েছে, সে সম্পর্কে ক্যাম্পেন আরম্ভ হয়েছে, সেটা এখন বলা সম্ভব নয়। আমি মাননীয়া মন্ত্রীকে বলছি যে, এ কোয়েশ্চেনের উত্তরে আপনি বলেছেন.....

অথচ আমরা কাগজে পড়ি, আপনার বাজেট বক্তৃতায় পড়ি যে, বিদ্যাসাগরের মেদিনীপুরকে ঘোষণা করেছিলেন প্রথম বলে যে, পূর্ণ সাক্ষর হয়েছে। তারপর ঘোষণা করলেন যে জেলা থেকে আপনি এসেছেন বর্ধমান। বর্ধমান হচ্ছে পূর্ণ সাক্ষর জেলা। আপনার যে ক্যাম্পেন হয়েছে, সেটা ছিল টোটাল লিটারেসি ক্যাম্পেন। আপনি বোধহয় ৭-৮টি জেলাকে নিরক্ষরমুক্ত বলে ঘোষণা করেছেন। এরমধ্যে আপনি প্যারিসে গিয়েছিলেন ইউনেসকো প্রাইজ পাবার জন্য। শঙ্করদয়াল শর্মা যখন ভাইস প্রেসিডেন্ট ছিলেন, তিনিও এসেছিলেন পূর্ণ লিটারেসির জন্য। আমি জানতে চাই যে, তাহলে কি পূর্ণ সাক্ষর জেলা নেই? আপনারা যেগুলি বলছেন, সেগুলি ন্যাশনাল লিটারেসি মিশনের নর্মস অনুযায়ী যে ৮২ শতাংশ সাক্ষর হয়েছে বলে পূর্ণ সাক্ষর বলে ঘোষণা করেছেন? তাহলে আপনার টোটাল

লিটারেসি ক্যাম্পেনের মানে কি দাড়ায়?

**শ্রীমতী অঞ্জু কর :** আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা সবসময়ই বলেছি যে, পূর্ণ সাক্ষর কথাটা এইভাবে বলা যায় না। কেন্দ্রীয় সরকারের জাতীয় সাক্ষরতা মিশন, তাদের পক্ষ থেকে তারা একটা পদ্ধতি ঠিক করেছিলেন সেটা হচ্ছে যে, কোনও রাজ্যে সাক্ষরতার হার যদি ৮০ পারসেন্ট হয়ে যায়, তাহলে তাকে পূর্ণ সাক্ষর বলা হবে। এই হিসাবে জাতীয় সাক্ষরতা মিশন ৫টি ক্ষেত্রে বলেছিলেন, সেটা হচ্ছে প্রথমে মেদিনীপুর নয়, এটা আমি সংশোধন করে নিচ্ছি। প্রথম হচ্ছে বর্ধমান, পরপর হচ্ছে মেদিনীপুর, বীরভূম, বাঁকুড়া, উত্তর ২৪ পরগনা এবং দক্ষিণ ২৪ পরগনা। এটা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ঘোষণা করেছিল, আমরা করিনি। আমরা করিনি এইজন্য যে, এর বাইরেও রয়েছে। তাই এইভাবে বলা সম্ভব নয়।

**শ্রী সৌগত রায় :** তাহলে মাননীয়া মন্ত্রী বলেছিলেন যে, কোনও জেলাই পূর্ণ সাক্ষর নয়। ৮০ পারসেন্ট যারা পৌঁছেছে, তাদেরকেই আপনারাই পূর্ণ সাক্ষর বলেছেন। এখনও পর্যন্ত সাক্ষর বলতে আমরা বুঝি থ্রি আরস। রিডিং রাইটিং রিথমেটিক করতে পারা। তাদের এরপর পোস্ট লিটারেসি ক্যাম্পেনে কি পড়ানো হচ্ছে। ফার্স্ট ফেজ পোস্ট লিটারেসি ক্যাম্পেনে কি পড়ানো হচ্ছে, কি বই দেওয়া হচ্ছে। যে যে জেলায় পারসেনটেজ অ্যাচিভ করেছেন তারপর যদি পোস্ট লিটারেসি প্রোগ্রাম না থাকে তাহলে তো যারা নব সাক্ষর তারা তো আবার নিরক্ষরতার দিকে চলে যাবে। দ্বিতীয় প্রশ্ন হল যারা সাক্ষর হওয়ার পর পোস্ট লিটারেসি প্রোগ্রাম না নেওয়ার কারণে আবার নিরক্ষরতার মধ্যে চলে গেছে, তার পারসেনটেজ কত?

[11-10 — 11-20 a.m.]

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় সদস্য আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর আমি আগে দিচ্ছি। এই ধরনের কোনও পরিসংখ্যান আমাদের কাছে নেই। তবে যারা প্রথম পর্যায়ে সাক্ষর হয়েছে সেই সংখ্যা তো আমি আগেই বলেছি। অতীতের অভিজ্ঞতা থেকে বলতে পারি যে, যদি ৬ মাস সাক্ষরতার সঙ্গে সম্পর্ক না থাকে, চর্চার ব্যবস্থা না থাকে, পোস্ট লিটারেসি প্রোগ্রাম না থাকে তাহলে তারা ভুলে যাবে, যাচ্ছে। কাজেই প্রথম পর্যায়ে যারা সাক্ষর হয়েছেন তাদের ধরে রাখার জন্য আমাদের দৃষ্টিভঙ্গি সেইরকম হবে। সাক্ষরোত্তর কর্মসূচি আমাদের ১৩টা জেলাতে চলছে। তারমধ্যে প্রায় ৬টা জেলাতে ধারাবাহিক শিক্ষা চালু হয়ে গেছে। এদের পড়ার জন্য সাক্ষরতার প্রথম পর্যায়ে প্রথম পাঠ, দ্বিতীয় পাঠ পর্যন্ত পড়লে তাদের পরীক্ষা হয় পরবর্তীকালে তৃতীয় পাঠে অতিরিক্ত বিভিন্ন বিষয় যেমন সমাজ সম্পর্কে, স্বাস্থ্য সম্পর্কে, তাদের আয় বৃদ্ধি, চেতনা বৃদ্ধি, সাধারণ জ্ঞান এই

ধরনের বিষয় সংক্রান্ত বইগুলি তাদের পড়ানোর ব্যবস্থা আছে। বিভিন্ন জেলাতে এই ধরনের কর্মসূচি চলছে।

**শ্রী মোস্তাফা বিন কাশেম :** স্যার, মাননীয় সৌগত রায় প্রশ্নোত্তর পর্বে যখন প্রশ্ন করেন, তাঁর একটা প্রবণতা থাকে মন্ত্রীর মুখে কথা গুঁজে দেওয়ার। সব সময়ে সেটা যে খারাপ তা নয়। এইমাত্র উনি যে কথা বললেন তাতে আমরা উপকৃতই হয়েছি। এজন্য ওঁকে ধন্যবাদ। উনি বলার চেষ্টা করেছিলেন রাজ্যসরকারের নিজস্ব সিদ্ধান্ত অনুসারে রাজ্যে সাক্ষরতা হারকে ঘোষণা করেন না। বর্তমানে ন্যাশনাল স্যাম্পেল সার্ভে ঘোষণা করেছেন আমাদের রাজ্যে সাক্ষরতার হার ৭২ শতাংশ। জাতীয় সাক্ষরতা মিশন ঘোষণা করেছে যে ৮০ ভাগ সাক্ষর হলেই সেই জেলাকে সাক্ষর বলা হবে। আমার প্রশ্ন হল যে সার্বিক সাক্ষরতার যে কর্মসূচি আমাদের রাজ্যে নেওয়া হয়েছে, সেই কর্মসূচির আওতার বাইরে আর কতগুলি জেলা আছে এবং যে জেলাগুলো এখনও আছে সেখানে এই কর্মসূচি চালু করার ব্যাপারে রাজ্যসরকারের পক্ষ থেকে আপনাদের দপ্তরে প্রাথমিক কি উদ্যোগ নিয়েছেন।

**শ্রীমতী অঞ্জু কর :** বর্তমানে আমাদের রাজ্যের কোন জেলা সাক্ষরতার আওতার বাইরে নেই। ১৮টা জেলা এই কর্মসূচির মধ্যে আছে। কলকাতার যে কর্মসূচি সেটা সম্পূর্ণ আমাদের নিজস্ব। রাজ্যসরকারের কর্মসূচি। জাতীয় সাক্ষরতা মিশনের কর্মসূচি নয়। বাকি ১৭টা জেলায় জাতীয় সাক্ষরতা মিশনের কর্মসূচি অনুযায়ি আমরা সেইভাবে পরিচালনা করি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী পোস্ট লিটারেসি ক্যাম্পেনের আবশ্যিকতার ব্যাপারটা স্বীকার করেছেন। পোস্ট লিটারেসি ক্যাম্পেন যদি না হয় তাহলে সাক্ষরতা কর্মসূচি অর্থহীন হয়ে যাবে। এই সাক্ষরতা কর্মসূচিকে কার্যকর করার জন্য পোস্ট লিটারেসি ক্যাম্পেন এর ব্যাপারে কি পদক্ষেপ নিয়েছেন? এখনও পর্যন্ত কি আপনার সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন যে প্রকৃতপক্ষে পোস্ট লিটারেসি ক্যাম্পেন কার্যকর হলে বহু এলাকায় এটা নির্ণয় করার জন্য এই যে পারসেনটেজটা পোস্ট লিটারেসি ক্যাম্পে এটা নির্দিষ্ট করার বা চিহ্নিত করার জন্য আপনার সরকার বা আপনার দপ্তর নির্দিষ্ট কি পদক্ষেপ নিচ্ছেন, এ ব্যাপারে আপনার কাছে কোনও তথ্য আছে?

**শ্রীমতী অঞ্জু কর :** তথ্যটা আমি আগেই দিয়েছি। আপনি যে ধরনের প্রশ্ন করলেন সেটা হচ্ছে আমরা যখন প্রথম পর্যায়ে তখন সার্ভে করে আমাদের মোট সাক্ষর এবং পরবর্তী সময়ে তার যত সংখ্যক মানুষ নবসাক্ষর হচ্ছে তাদেরকে নিয়ে পোস্ট লিটারেসি কর্মসূচি চালু করেছি। ফলে নতুন করে সার্ভে যদি করতে হয় তাহলে আমাদের

সেনসাসের উপর নির্ভর করতে হবে। তবে আমি একটা খবর দিচ্ছি এটা সম্প্রতি আমরা যে কর্মসূচি নিয়েছি যে ২০০১ সালে সকলের জন্য শিক্ষা সেখানে ফর্মাল এবং নন ফর্মাল কর্মসূচি সেইভাবে পরিচালনা করার চেষ্টা করেছি। সেই জায়গায় দাড়িয়ে জিলা সাক্ষরতা সমিতি, জিলা প্রশাসন তারা নির্দিষ্ট সংখ্যা বের করে বিভিন্ন ক্যাটাগরি অনুযায়ী তারা পরিচালনা করছেন।

**শ্রী সঞ্জীব দাস ঃ** এই যে সাক্ষরতা এটা ১৯৮৮ সালে তৎকালীন কেন্দ্রীয় সরকার এটা ঘোষণা করেছিল। আমাদের রাজ্যে ১৯৯০ সাল থেকে এই সাক্ষরতা আন্দোলন চলছে। মন্ত্রীর কাছে জানতে চাইছি আজ পর্যন্ত এই আন্দোলনে বা খাতে কত টাকা খরচ হয়েছে? এবং তার মধ্যে সেন্ট্রাল গভর্নমেন্ট কত আর স্টেট গভর্নমেন্ট কত?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** ১৯৮৮ সাল থেকে এই কর্মসূচি শুরু হয়নি, এটা ১৯৮৮ সালে সিদ্ধান্ত হয়, জাতীয় সাক্ষরতা মিশন গঠিত হয় এবং ১৯৮৯, ১৯৯০ এবং প্রকৃতপক্ষে ১৯৯১ সাল থেকে লিটারেসি ক্যাম্প শুরু হয়। এ পর্যন্ত মোট সাক্ষরতা কর্মসূচিতে খরচ হয়েছে ৫০ কোটি ৮৭ লক্ষ ৮৮ হাজার টাকা, এটা প্রথম পর্যায়ে হয়েছে। এর মধ্যে কেন্দ্রীয় সরকারের ৩৫ কোটি ৬৮ লক্ষ ২৮ হাজার টাকা আর রাজ্যের ১৫ কোটি ১৯ লক্ষ ৬০ হাজার টাকা দিয়েছে।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** এই রাজ্যের কয়েক লক্ষ বেকার যুবক-যুবতি তারা সাক্ষরতা কর্মসূচিতে ভি.আই.-এর কাজ চালিয়ে যাচ্ছে। এটা শোনা যাচ্ছে, এটা অপপ্রচারও হতে পারে যারা ভি.আই. কাজ করছে তাদের ১ হাজার টাকা হাত খরচ বাবদ দেওয়া হচ্ছে কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** প্রথমে যে কর্মসূচি ছিল সার্বিক সাক্ষরতা কর্মসূচি এবং দ্বিতীয় পর্যায়ে কোনও সাম্মানিকের কোনও ব্যবস্থা ছিল না। কিন্তু পরবর্তী পর্যায়ে, বর্তমান পর্যায়ে ধারাবাহিক কর্মসূচির যে প্রকল্প করা হয়েছে সেই প্রকল্পের মধ্যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সাম্মানিকের কথা বলা হয়েছে। তবে এর ভালো এবং মন্দ উভয় দিকই আছে। ভালো দিক হচ্ছে, বেকার ছেলে-মেয়েরা দীর্ঘদিন ধরে এই কাজে যুক্ত ছিল তারা কিছু টাকা-পয়সা পাবে এবং উৎসাহিত হবে। কিন্তু হাজার টাকার নয়, এটা অপ-প্রচার। আমাদের একটা জিনিস মনে রাখতে হবে যে, গোটা রাজ্যে প্রায় ১০ লক্ষ ছেলে-মেয়ে সাক্ষরতার অভিযানে অংশগ্রহণ করেছিল। কাজেই একটা বিরাট সংখ্যক ছেলে-মেয়ে এই অনারিয়াম পাবে না। এখন যদি এটা বিবেচনা করতে হয় তাহলে ১০ লক্ষের মধ্যে বড় জোর ১ লক্ষকে বাছাই করে নিতে হবে। কাজেই এটা বিবেচনা এবং পর্যালোচনার বিষয়। কিন্তু কেন্দ্রীয় সরকারের প্রজেক্টের মধ্যে এই অনারিয়ামের কথা বলা আছে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ার কাছে প্রশ্ন, জেলায় জেলায় যে সাক্ষরতা অভিযান হল তা কতটুকু প্রতিফলিত হয়েছে? সে সম্বন্ধে কোনও সিদ্ধান্ত করেছেন? কাগজে দেখছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, নতুন করে সাক্ষরতা শুরু করতে হবে। কিন্তু যারা সাক্ষর হয়ে গেছে তাদের কতটুকু উন্নতি হয়েছে, কতটুকু নিরক্ষরতা দূরীকরণ হয়েছে সে সম্পর্কে কোনও পরিকল্পনা করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** হয়ে গেল, আবার নতুন করে হবে এইরকম কোনও কিছু আমি বলিনি। আপনি যেটা বলছেন, নির্দিষ্ট করে বললে আমি উত্তর দিতে পারব।

**অসংগঠিত শিল্পের শ্রমিকদের নিরাপত্তা**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯১) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে অসংগঠিত শিল্পে কর্মরত শ্রমিকের সংখ্যা কত;

(খ) উল্লিখিত শ্রমিকদের

(১) ন্যূনতম মজুরি চালু করতে; এবং

(২) সামাজিক নিরাপত্তার ব্যবস্থা করতে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে কোনও সমীক্ষা না হওয়ায় সঠিক সংখ্যা দেওয়া যাচ্ছে না।

(খ) (১) ন্যূনতম মজুরি আইন, ১৯৪৮-এর তফসিলে এ পর্যন্ত অন্তর্ভুক্ত করা হয়েছে ৫৭টি নিয়োগ ক্ষেত্র। তার মধ্যে আজ পর্যন্ত ন্যূনতম মজুরি নির্ধারণ করা হয়েছে ৪৪টি ক্ষেত্রে।

ন্যূনতম মজুরি আইন ১৯৪৮ এর যথাযথ প্রয়োগ সুনিশ্চিত করার জন্য আছেন মিনিমাম ওয়েজেস ইন্সপেক্টর, এগ্রিকালচারাল মিনিমাম ওয়েজেস ইন্সপেক্টর ও লেবার ইন্সপেক্টর। এছাড়া ব্লক ডেভেলপমেন্ট অফিসারদেরও ইন্সপেক্টরের ক্ষমতা দেওয়া হয়েছে।

(২) অসংগঠিত শ্রমিক শ্রেণী যেমন বিড়ি সিনে শ্রমিকদের সামাজিক নিরাপত্তার জন্য কেন্দ্রীয় শ্রম কল্যাণ সংগঠনের অধীন বিভিন্ন স্বাস্থ্য, গৃহ নির্মাণের জন্য ঋণ বা অনুদান ও স্কলারশিপ প্রদান সমষ্টিগত জীবনবিমা প্রকল্প রয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়। বামফ্রন্ট সরকার ২৩ বছরে পদার্পণ করলেন, তাঁরা শ্রমিক-দরদি সরকার বলে দাবি করেন। কিন্তু ২৩ বছরে পদার্পণ করা সত্ত্বেও অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে সরকার এখনও কোনও সমীক্ষা করে উঠতে পারেননি। যারজন্য সংখ্যাটা দিতে পারলেন না। আমার জিজ্ঞাস্য এই অসংগঠিত ক্ষেত্রে নিয়োজিত সমস্ত শ্রমিকদের সমীক্ষা করে চিহ্নিত করে তাঁদের পরিচয় পত্র বা আইডেন্টিটি কার্ড দেওয়ার জন্য সরকার কি পদক্ষেপ নিচ্ছেন? কারণ আপনারা জানেন গত ২রা জানুয়ারি পশ্চিমবঙ্গের অসংগঠিত শ্রমিকদের দাবি-দাওয়া নিয়ে সিটু সহ সমস্ত ট্রেড ইউনিয়ন শ্রমিক-কর্মচারিরা ধর্মঘট করেছিলেন। এই ব্যাপারে সমীক্ষা করে সংখ্যাটা নির্ণয় করে এবং পরিচয় পত্র দানের ব্যাপারে সরকার কি পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য অসংগঠিত শ্রমিক বলতে তিনি নিশ্চয়ই জানেন যে হকারও তাই, রিক্সা শ্রমিকও তাই, বিড়ি শ্রমিকও তাই, এছাড়া আরও অনেকে আছেন। ৫৭টি ক্ষেত্রে মিনিমাম ওয়েজেস ফিক্সড করেছি। তারমধ্যে চাল কল, ডাল কল, তেল কল, চাক্কি এরকম নানারকম আছে। এরকম ৪৪টি হয়েছে। ক্ষেতমজুরদের সংখ্যাটা আমাদের কাছে নেই। বিড়ি শ্রমিকদের পরিচয় পত্র বা আইডেন্টিটি কার্ড করা হয়েছে। তাদের সংখ্যা ৪ লক্ষ ৩২ হাজার ৬২৩। অন্যান্য যে কারখানাগুলোর কথা বললাম সেগুলোর ব্যাপারে যদি আলাদা নোটিশ দেন তাহলে যতটা সম্ভব আমি হিসাবটা দেওয়ার চেষ্টা করব। মুশকিল হচ্ছে হকারদের সার্ভে করাটা। ক্ষেতমজুরদের সার্ভে পঞ্চায়েত দপ্তর করে। কৃষি শ্রমিকদের নানারকম ক্যাটেগরি আছে। আমি এটুকু কথাই বলতে চাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এটা সরকারি উদ্যোগের উপর নির্ভর করে। সরকারকে সামগ্রিক উদ্যোগ নেওয়ার দরকার। বর্তমানে ৪৪টি ক্ষেত্রে মিনিমাম ওয়েজেস নির্ধারিত করেছেন। এই মিনিমাম ওয়েজেস প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল এবং যেটা পাওয়া যায় অর্থাৎ যেটা নির্ধারিত হয়েছে সেটাও ২-১টি বাদ দিলে বেশিরভাগ ক্ষেত্রে ইমপ্লিমেনটেড হয়নি। যদিও আপনি লেবার ইন্সপেক্টর, ওয়েজেস ইন্সপেক্টর এসব বলেছেন কিন্তু সেগুলো কার্যকর হয়নি। এই মিনিমাম ওয়েজেসকে বাড়ানোর দরকার। কারণ অন্যান্য রাজ্যে যেমন কর্ণাটক, দিল্লি, মহারাষ্ট্র, গুজরাটে এই মিনিমাম ওয়েজেস আমাদের থেকে অনেক বেশি। কিসের ভিত্তিতে এই মিনিমাম ওয়েজেস নির্ধারিত করেছেন? এব্যাপারে কোনও তুলনামূলক তথ্য দিতে পারবেন কি? মিনিমাম ওয়েজেস বাড়ানোর কোনও চিন্তা সরকার

করছেন কিনা এবং ইমপ্লিমেন্ট করার জন্য কি পদক্ষেপ নিচ্ছেন?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য অভিজ্ঞ এবং প্রবীণ ব্যক্তি। ১৯৪৮ সালে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট যেটা করা হয়েছিল তাতে কতকগুলি নিয়ম আছে। সেটা হচ্ছে সার্ভে করতে হয়। আর সেই অনুযায়ী ২ জন অ্যাডল্ট আর অপ্রাপ্তবয়স্ক একজন ধরে ৩ জন। সেই হিসাবে সার্ভে করে একটা বাসকেট করতে হয়। তারপর দেখা হয় হাউস রেন্ট ইত্যাদি বাবদ তারা আর কি বাড়তি পেতে পারে। এক্ষেত্রে সুপ্রিম কোর্টের একটা নির্দেশ রয়েছে। সে অনুযায়ী ২০% বাড়তি ধরা হয়। এবং কনজিউমার প্রাইস ইনডেক্স অনুযায়ী প্রাইস ইনডেক্স ফিক্সড হয়। সেই প্রাইস ইনডেক্স এক পয়েন্ট বাড়লে এক টাকা করে বাড়ে। যদিও এটা ভ্যারিয়েবল, তথাপি এটা কমেনা, বাড়ে এবং ৬ মাস অন্তর একসঙ্গে পায়। বাসকেট'টা হচ্ছে বেসিক ওয়েজ, এবং ডিয়ারনেস অ্যালাউন্স-এর রিভিশন কমপালসারি। ৪৪[illegible] ক্ষেত্রে এটা হয়েছে। বাকিগুলোয় হাই কোর্টের স্টে অর্ডার আছে। [illegible] মাঝেই রিভিশন হচ্ছে—একটা কমিটি আছে, সেখানে সমস্ত দলের ট্রেড ইউনিয়ন প্রতিনিধিরা আছেন। মাননীয় সদস্যর দলের সঙ্গে যে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংগঠনটি যুক্ত তাদের প্রতিনিধিও আছেন। সেই কমিটি সার্ভে করে সুপারিশ করে। সেই সুপারিশ আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে সাধারণত গ্রহণ করি। বাকিগুলোর ক্ষেত্রে স্টে অর্ডারের জন্য অসুবিধা হচ্ছে, আমরা সেখানে রিভিশন করতে পারছিনা—অ্যানালোজিয়াস কেস, অনেকগুলো মামলা বিভিন্ন কোর্টে আছে। এছাড়া যেটা করি, কোনও কোনও ক্ষেত্রে ট্রেড ইউনিয়নরা যদি চায় তাহলে ট্রাইপার্টাইট সেটেলমেন্ট করি। যেমন হোসিয়ারিতে হয়েছে। মিনিমাম ওয়েজ ছিল, তারপর ট্রাইপার্টাইট সেটেলমেন্ট হয়েছে। ওখানে বলেছিল মিনিমাম ওয়েজ করতে হবে, আমরা করেছি। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার হচ্ছে মালিকরা সব সময় সব সেটেলমেন্ট মানছে না। সেজন্য আমাদের আবার রিভিশন করতে হয়। বর্তমানে যেখানে বাসকেট আছে সেখানে ট্রাইপার্টাইট কমিটি আছে, তাতে মালিকদের প্রতিনিধি, ইউনিয়নের প্রতিনিধি এবং বিভিন্ন সেকশনের সরকারি অফিসাররা প্রতিনিধি হিসাবে আছে। এসব সত্ত্বেও কেউ, না কেউ একটা মামলা ঠুকে দিলেই সব বানচাল হয়ে যায়। বিড়ি শ্রমিকদের ক্ষেত্রে মামলা ঠুকে দিয়েছিল, ইউনানিমাস হয়েও কিছুই করা যায়নি। মিনিমাম ওয়েজ করেও তা পাইয়ে দেওয়া যায়নি। অসুবিধা হচ্ছে বিড়ি শ্রমিকদের যে স্ট্রাকচার ছিল তা চেঞ্জ হয়ে গেছে। আপনারা নিশ্চয়ই জানেন বা দেখেছেন যে, কলকাতায় বিড়ি শ্রমিকদের যে কারখানাগুলি ছিল সেগুলি আর সেইভাবে হচ্ছেনা। কলকাতায় একজন শ্রমিকের ১ হাজার বিড়ি পিছু ডেইলি ৫১ টাকা করে পাওয়া উচিত। আমাদের সবচেয়ে বড় বিড়ি শ্রমিক অধ্যুষিত এলাকা হচ্ছে মুর্শিদাবাদ,

মামলা। বিশেষ করে মুর্শিদাবাদের জঙ্গিপুর। সেখানে মালিকরা যে দাম দেয় তাতেই ট্রেড ইউনিয়নরা রাজি হয়ে যায়। কারণ তানাহলে তারা বাইরে থেকে, বিহার উড়িষ্যা থাকে বিড়ি আনে। উড়িষ্যা থেকে সস্তায় বিড়ি আসে। সেইসব কারণে ট্রেড ইউনিয়নও কিছু কম নিতে বাধ্য হয়ে রাজি হয়। আর একটা স্ট্রাকচার চেঞ্জ হয়ে গেছে, সেটা হচ্ছে আজকে বিড়ি শ্রমিকদের প্রায় অর্ধেকই হচ্ছে মহিলা। এই মহিলারা গৃহস্থলির কাজের সঙ্গে সঙ্গে বাড়তি শ্রম দিয়ে বিড়ি বাঁধেন। এমন কি আমরা দেখেছি গ্রামের টিচাররাও অবসর সময় বিড়ি বাঁধেন, ছাত্ররাও অবসর সময় বিড়ি বাঁধে, সুতরাং তাঁদের কাছে এই বাবদ যেটুকু পাওয়া যায় তাই যথেষ্ট। অতএব সর্বক্ষেত্রে মামলা করে হয় না। হোসিয়ারিতে মামলা করেছিল। মামলা হলেই আইনের লং প্রোসেসের মধ্যে সব আটকে যায়, তখন আর আলোচনা করে ফয়সালা করা যায় না। এই হচ্ছে আমার কথা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই যে সামাজিক নিরাপত্তার কথা যেটা বললেন সেখান একমাত্র বিড়ি শ্রমিকদের দেয়, তাও খুব আংশিক। প্রভিডেন্ট ফান্ড, গ্রাচুইটি, পেনশন এইরকম ক্ষেত্রে আমার জিজ্ঞাস্য, ৫৭টি ক্ষেত্র নির্ধারিত হয়েছে—তার মধ্যে ৪৪টির মতন মিনিমাম ওয়েজের মধ্যে আনা হয়েছে। এই যে ৫৭টি ক্ষেত্র যেটা নির্ধারিত হয়েছে তাদের ক্ষেত্রে এই সামাজিক নিরাপত্তার ব্যবস্থা সমস্ত ক্ষেত্রে একটা আধটা ক্ষেত্র বাদ দিলে দেওয়া যায়নি। আমার জিজ্ঞাস্য, যেখানে কেরালা, তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশ এইসব জায়গায় অসংগঠিত ক্ষেত্রে তাদের সামাজিক নিরাপত্তার ব্যবস্থা করতে পারলেন সেখানে এই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এইভাবে এখনও পর্যন্ত উদ্যোগ নিতে পারেননি। আমার জিজ্ঞাস্য, অনতিবিলম্বে সরকার এই সামাজিক নিরাপত্তার কোনও ব্যবস্থা অন্তত উল্লিখিত রাজ্যগুলির অনুরূপ উদ্যোগ নিচ্ছেন কিনা এবং নিলে সুনির্দিষ্ট তার ডেট-লাইন বলতে পারবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বিড়ি এবং সিনে শ্রমিকদের জন্য সামাজিক নিরাপত্তার অনেকগুলি প্রোগ্রাম আছে। যেমন হচ্ছে, তাদের ছেলে-মেয়েদের শিক্ষার ব্যাপার আছে, তাদের স্কলারশিপ আছে, তাদের চিকিৎসার ব্যবস্থা আছে, বাড়ি তৈরি করার ব্যবস্থা আছে, দুরারোগ্য রোগের চিকিৎসার ব্যবস্থা আছে, এ ছাড়া অন্যান্য রোগের ব্যবস্থা আছে। আর সিনে শ্রমিকদের জন্য এইরকম ব্যবস্থা আছে। এমন কি যারা ছাত্র-সাড়ে ৩ হাজার যাদের মার্ক আছে, সেই মার্ক পেলে স্কলারশিপ পেয়ে যায়। ক্লাস-৫ থেকে শুরু হয় ২৫০, তারপর আস্তে-আস্তে বাড়ে। এমন কি গ্রাজুয়েশন পর্যন্ত স্কলারশিপ পায়। কেউ যদি ডাক্তারি পড়তে চায় সে স্কলারশিপ পায়, যদি কেউ ইঞ্জিনিয়ারিং পড়তে চায়, সেও স্কলারশিপ পায়। সিনে শ্রমিকদের জন্য সিনে টেকনিশিয়ানদের জন্য অনেকগুলি ব্যবস্থা আছে। কিন্তু মুসকিল হচ্ছে, বিড়ি এবং সিনে শ্রমিকদের জন্য আমার কথাই শেষ

কথা নয়। যেমন, মোবাইল হসপিটাল, মোবাইল ডিসপেনসারির জন্য আমরা স্কীম পাঠিয়ে দিই সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে। বিড়ি শ্রমিকদের জন্য যে ওয়েলফেয়ার কমিটি ওখানে আছে তারা মঞ্জুর না করলে হয় না। সিনে শ্রমিকদের জন্যও ওরা মঞ্জুর না করলে হয় না। এইরকম অনেকগুলি অসুবিধা আছে। অন্যদিকে এদের জন্য আমাদের বিভিন্ন ডিপার্টমেন্ট আছে। যেমন পঞ্চায়েত, সেখানে কৃষি শ্রমিক, ক্ষেত-মজুর যারা আছে তাদের জন্য কিছু সোশ্যাল সিকিউরিটি আছে, বার্ধক্য-ভাতা তার মধ্যে পড়ে। ইনজুরিও তার মধ্যে আছে। এছাড়া এস.সি অ্যান্ড এস.টি ডিপার্টমেন্ট তাদেরও কিছু প্রোগ্রাম আছে। তারপর ফিশারিজ ডিপার্টমেন্ট, যারা ফিসারমেন তাদের জন্য কিছু মিনিমাম ওয়েজ ফিক্সড করতে চেষ্টা করেছিলাম, কিন্তু কোর্টের জন্য করতে পারিনি। সেখানেও তাদের কিছু কিছু আছে। এইরকম বিভিন্ন ডিপার্টমেন্টের কিছু কিছু প্রোগ্রাম আছে। আমি কেরালার স্কীম দেখেছি এবং এনেওছি। যেমন কনস্ট্রাকশন অফ ওয়ার্কের জন্য স্কিমের কথা আমি ভেবেছি। আমি আগেরবার রিক্সাওয়ালাদের জন্য কিছু স্কিম করা যায় কিনা সেইসব প্রস্তাব আমি ফিনান্স ডিপার্টমেন্টের কাছে দিয়েছি। এছাড়া অন্যান্য কিছু কিছু প্রস্তাব আমরা লেবার ডিপার্টমেন্টের মাধ্যমে দিই। এ ছাড়া লেবার ইন-ওয়েস্টবেঙ্গলে আমি পূর্ণ বিবরণ দেবার চেষ্টা করেছি কোথায় কোথায় কতটা কি আছে, আমরা কতটা করতে পেরেছি বা আমরা কতটুকু করার চেষ্টা করেছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এই সমস্ত বিড়ি শ্রমিক বা বিভিন্ন অসংগঠিত যেসব সংস্থা আছে তাদের শ্রমিকদের চিকিৎসার ব্যবস্থা আছে। আমার প্রশ্ন, আমাদের দেশে অসংখ্য বিড়ি শ্রমিক আছে। তারা অসুস্থ্য হলে তাদের চিকিৎসার জন্য কোনও পৃথক হাসপাতাল আছে কিনা, যদি থেকে থাকে তাহলে সেটা কোথায়?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** শ্রী সাংমা যখন কেন্দ্রীয় শ্রমমন্ত্রী ছিলেন তখন অনেক চেষ্টা করে ধুলিয়ানে একটি হাসপাতাল তৈরি করা শুরু হয়। আমার কাছে লেটেস্ট যা খবর তা হচ্ছে মোটামুটিভাবে ঐ হাসপাতালটি তৈরি হয়েছে। কিছুদিন আগে আমি বর্তমান সরকারের যিনি শ্রমমন্ত্রী তারসঙ্গে যোগাযোগ করি। তিনি তখন বলেছিলেন টাকার অভাব, আমাদের টাকা নেই। বিড়ির উপর যে সেস হয় - টোবাকো এবং তার পাতার উপর যে সেস হয় এবং তার থেকে যে টাকাটা আসে বিড়ি শ্রমিকদের ওয়েলফেয়ার তার থেকে হয়। উনি বলেছিলেন, বিড়ি এবং সিগার অ্যাক্টের উপর আমরা বিল আনছি যাতে কিছু সেস বাড়ানো হবে। সম্প্রতি বিড়ি লেবার ওয়েলফেয়ার কমিশনার এসেছিলেন, ভদ্রলোক ভাল, তার সঙ্গেও কথা হয়েছে। দিল্লি থেকে ওরা এখন বলছেন যে টাকার অভাব হবে না, ওরা আশা করছেন তাড়াতাড়ি এটা চালু করতে পারবেন। আমরা এর

আগে বলেছিলাম, আমাদের অনেকগুলি বেসরকারি টি.বি. হাসপাতাল পড়ে আছে যেগুলি চালু নেই সেই ধরনের কিছু কিছু জায়গা নিতে পারেন কিনা। কিছু কিছু টি.বি. হাসপাতালে সিট রিজার্ভ করা আছে কিন্তু সেটা যথেষ্ট নয়। তাছাড়া মোবাইল ডিসপেনসারি মারফত যে চিকিৎসা হয় তারও অনেকগুলি হয়নি। আমরা যেসব প্রস্তাব দিয়েছিলাম তার অনেকগুলি হয়নি। এটা যথেষ্ট নয়, এ ব্যাপারে আমরা চেষ্টা করছি।

**শ্রী অশোক দেব ঃ** অসংগঠিত শিল্পে যে সমস্ত শ্রমিকরা কাজ করছেন, অনেক সময় দেখা যায় সরকারের বেঁধে দেওয়া মজুরিও মালিকরা তাদের দিচ্ছেন না। এক্ষেত্রে মালিকদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন এবং তারা যাতে পায় তারজন্য সরকার কি ব্যবস্থার কথা ভাবছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** প্রথমত আমাদের ইন্সপেক্টার ইত্যাদিরা আছেন। সেখানে কেউ যদি না দেয় তাহলে আইন অনুযায়ী প্রসিড করা হয়। সেটা কিন্তু অনেক সময়সাপেক্ষ ব্যাপার। দ্বিতীয়ত আইনের যে ফাঁক আছে সেই ফাঁক দিয়ে অনেকে বেরিয়ে যায়। আমরা প্রতিরোধের চেষ্টা করলেও অনেকে বেরিয়ে যায়। সেইজন্য বারবার যে কথাটা আমি বলি সেটা হচ্ছে, এই সমস্ত শ্রমিকদের ট্রেড ইউনিয়নের মাধ্যমে সংগঠিত করুন। সকলে মিলে তাদের যদি সংগঠিত করেন এবং সেখানে আন্দোলন করেন তাহলে তাতে আমরা সরকারের পক্ষ থেকে সাহায্য করব। তাতে দেখা গিয়েছে কিছু এগিয়ে যাওয়া গিয়েছে। মুর্শিদাবাদে আমি নিজে গিয়ে ক্যাম্প করেছি ডি.এম. ইত্যাদিদের নিয়ে মিটিং করেছি। কিন্তু অনেক সময় দেখা যায় যে মালিকরা বিহার, উড়িষ্যা থেকে বিড়ি আনাচ্ছে এবং সেখানে শ্রমিকদের চাপ দিচ্ছে কম মজুরিতে কাজ করতে। চাপে পড়ে কেউ কেউ ২৮/২৮।। টাকায় মেনে নিচ্ছে। সেইজন্য আমি আবার বলছি, শ্রমিকদের সংগঠিত আন্দোলন এবং তারসঙ্গে সরকারি প্রচেষ্টা — এই দুটিকে মেলালে সফলতা পাওয়া যায় আইনের পদ্ধতি ছাড়া।

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** আমাদের রাজ্যে অনেক ক্ষেত্রে ন্যূনতম মজুরি ঘোষিত হয়েছে, আরও কিছু কিছু ক্ষেত্রে বাকি আছে। যেগুলি বাকি আছে সেগুলির ঘোষণা কবে নাগাদ করবেন জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** হাইকোর্টের স্টে অর্ডার আছে, বিভিন্ন কোর্টে মামলা আছে। সেগুলি অ্যানালেগাস কেস হিসাবে যাতে ওঠে সেইভাবে আমরা চেষ্টা করছি। দ্বিতীয়ত নতুন যেগুলি আছে, নতুনগুলি আইন অনুযায়ী সার্ভে করে মিনিমাম ওয়েজেসে আনার চেষ্টা করা হচ্ছে। নির্দিষ্ট দিন বলতে পারছি না। এমনও হয়েছে যে সমস্ত কিছু ফিক্স হয়েছে, হাইকোর্ট হয়ে গেল। এর আগে এমনও হয়েছে যে বিড়ি শ্রমিকদের ন্যূনতম

মজুরি ঠিক করার জন্য যে কমিটির মিটিং, সেই কমিটির মিটিং-এর উপর স্টে অর্ডার হয়েছে। প্রসিডিংসের উপরে স্টে অর্ডার হচ্ছে। সেদিকে সেই চেষ্টা আমাদের আছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ঠিক বলেছেন। মিনিমাম ওয়েজ প্রাকটিক্যালি নোটিফাই করে কোনও লাভ নেই। নোটিফাই কিন্তু হাইকোর্টে স্টে হয়ে যায়। মিনিমাম ওয়েজ কার্যকর করা খুব মুসকিল। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আন-অর্গানাইজড সেক্টরে যারা সিজন্যাল ওয়ার্কার আছে, সারা বছর যাদের কাজ নেই যেমন ছাতা কারখানার শ্রমিক, তাদের জন্য মিনিমাম ওয়েজ বা সোশ্যাল সিকিউরিটি মেজারের কথা ভাবছেন কি না?

**শ্রী শান্তি ঘটক ঃ** মাননীয় বিধায়ক আইনের শিক্ষা নিলে ভাল হত। আমি বলেছি যে ৫৭টির মধ্যে ৪৪টি হয়েছে। বাকি যেগুলি হয়নি সেটা কোর্টে আছে। এমন কি মালিকদের ফেডারেশন হয়ত ইউন্যানিমাস হয়ে গেল, তারপরে একজন গিয়ে হয়ত কোর্টে কেস ঠুকে দিল। আবার একটা গ্রুপ ছএক মত হল তো আর একটা গ্রুপ কোর্টে গেল। মিনিমাম ওয়েজ আইনটা আপনি জানেন যে নট ফর সিজন্যাল ওয়ার্কার। যারা রেগুলার ওয়ার্কার তাদের জন্য এটা সেইভাবে করা হয়েছে। আমি আগেও বলেছি যে এত অসংগঠিত আছে সেল্ফ এমপ্লয়েড, হাফ এমপ্লয়েড, আমি বড়াই করে সব বলতে পারব না, সে সাধ্য আমার নেই, যে আমি সকলের মঙ্গল করব। তবে আমি চেষ্টা করব, আমাদের অন্যান্য দপ্তরেরও স্কিম আছে। এর চেয়ে বেশি কিছু বলার ক্ষমতা আমার নেই। আর বাইরে কেরল ইত্যাদি ব্যাপারে বলেছেন, অন্য রাজ্যে কি হয়েছে, কিভাবে কতটা কি হয়েছে, তার উপরে আলোচনা করতে চাইনা।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, অসংগঠিত শ্রমিকের হিসাবের জন্য কোনও রেজিস্ট্রি খাতা হয়েছে কি কোন ব্লকে, কোন পঞ্চায়েতে এবং অসংগঠিত শ্রমিকের মধ্যে রাজমিস্ত্রি বা জোগাড়ে এরা পড়ছে কি না?

**শ্রী শান্তি ঘটক ঃ** রাজমিস্ত্রি আছে, তবে খাতা নেই সব জায়গায় বিড়ি শ্রমিকদের ব্যাপারে আমি বলেছি যে, পরিচয় পত্র আছে, খাতা আছে। হকার্সদের ক্ষেত্রে নেই, জেলেদের ক্ষেত্রেও নেই। আবার ম্যানুফ্যাকচার প্রসেসে যারা আছে সেখানে মালিকদের কাছে লিস্ট আছে। শপ এস্ট্যাবলিশমেন্টের ক্ষেত্রে আমরা কভারেজ দিয়েছি, তাদের আইডেনটিটি কার্ড আছে, আইন-কানুন আছে। কিন্তু যখন আমরা যাই বহু জায়গায় তারা বলছে যে, আমরা আত্মীয় একসঙ্গে কাজ করছি। হয়ত এটা কোথাও ঠিক, আবার কোথাও ঠিক নয়। আমরা ভাবছি যে, এগুলি মিউনিসিপ্যাল কর্পোরেশন বা পঞ্চায়েতের মাধ্যমে তাদের সাহায্য নিয়ে করতে পারি কিনা।

**গ্রামীণ হাসপাতালে অ্যাম্বুলেন্স**

*৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৫) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সমস্ত ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে এবং গ্রামীণ হাসপাতালগুলিতে অ্যাম্বুলেন্স দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এ পর্যন্ত কতকগুলি হাসপাতালে অ্যাম্বুলেন্স দেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের সমস্ত ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়ার কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। তবে রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্প-২ এর গ্রামীণ হাসপাতালগুলির প্রত্যেকটিতে একটি করে অ্যাম্বুলেন্স দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

(খ) এ পর্যন্ত ৯৬টি গ্রামীণ হাসপাতালে ভাড়া করা অ্যাম্বুলেন্স দেওয়ার জন্য জেলার মুখ্য প্রকল্প ব্যবস্থাপকদের আর্থিক বরাদ্দ দেওয়া হয়েছে।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** আপনি বললেন যে এখনও পর্যন্ত সমস্ত হাসপাতালের জন্য কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। এমন কতকগুলি ব্লক হাসপাতাল এবং গ্রামীণ হাসপাতাল আছে যেখান থেকে মুমূর্ষরোগী ব্লক হাসপাতাল থেকে সদর হাসপাতাল বা মহকুমা হাসপাতাল বা জেলা হাসপাতালে স্থানান্তরিত করতে হয়। এইরকম হাসপাতালে যেখানে অ্যাম্বুলেন্স নেই সেখানে তারা বিরাট সঙ্কটের সম্মুখীন হয়। অনেক ক্ষেত্রে অনের রোগী মারা যায়। এইরকম ক্ষেত্রে সুনির্দিষ্ট কোনও নিয়ম নীতি আছে যেগুলিতে অ্যাম্বুলেন্স দেওয়া হবে? যদি কোনও সুনির্দিষ্ট পদ্ধতি করা হয়ে থাকে তাহলে সেইগুলিতে কত দিনের মধ্যে অ্যাম্বুলেন্স দেওয়া যাবে?

**শ্রী পার্থ দেব ঃ** প্রথমে যেটা করা হচ্ছে সেটা হল, গ্রামীণ হাসপাতাল যত আছে প্রতিটি গ্রামীণ হাসপাতালে, স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্পের অধীনে, তারা সকলে অ্যাম্বুলেন্স পেয়েছে, অ্যাম্বুলেন্স সব জায়গায় চলে গিয়েছে। দু-একটা জায়গায় নেই, কারণ তারা ঠিকভাবে কন্ট্রাক্ট করে উঠতে পারেনি। এটা সংখ্যা খুব কম, তবে হয়ে যাবে। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র দু-রকমের আছে। ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র যেখানে শয্যা সংখ্যা বেশি এইরকম ১০১টি কেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়া আছে। এইরকম ধরনের স্বাস্থ্য কেন্দ্রকে প্রতি

বছর কিছু কিছু করে নূতন অ্যাম্বুলেন্স বা অ্যাম্বুলেন্সের কাজ চালানোর মতো গাড়ি দেওয়া হচ্ছে। কিন্তু সমস্ত প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স দেওয়া হবে, এটা প্রকল্পের মধ্যে নেই। সেটাও হয়ত ততখানি প্রয়োজনও নেই। তবে কোন কোন সময় জটিল পরিস্থিতি হয়, একসঙ্গে অনেক রোগী পাঠাবার দরকার হয়। সেই সময় এই যে স্বাস্থ্য ব্যবস্থা প্রকল্পের যে অ্যাম্বুলেন্স আছে সেইগুলিকে কাজে লাগানো হয়। এছাড়া সময় সময় দরকার মতো এইরকম পরিস্থিতি দেখা দিলে স্থানিয় শাসন ব্যবস্থায় পঞ্চায়েতের মাধ্যমে পাঠানো হয়। সাধারণভাবে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের প্রধান কাজ হচ্ছে ওই এলাকার যে সব রোগিদের অন্য কোনও জায়গায় পাঠাতে হবে তার সম্পর্কে আগে থেকে সাবধানতা অবলম্বন করা এবং যথাযথ কেন্দ্রে পাঠাবার ব্যবস্থা করা। প্রতিটি গ্রামে অ্যাম্বুলেন্স নেই, সেই গ্রামের লোকেরা গাড়ি করে স্বাস্থ্য কেন্দ্রে নিয়ে যায়। সেই রেফারেল চেঞ্জের ক্ষেত্রে কোথা থেকে কোথা যাবে, দরকার মতো কোনও হাসপাতাল থেকে কোনও উচ্চতর হাসপাতালে যাবে, এই বিষয়টাকে অ্যাম্বুলেন্স ব্যবস্থার মধ্যে আনা হচ্ছে।

**শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** আমার মনে হয় বিষয়টা আমি সঠিকভাবে বোঝাতে পারিনি। আমি বলেছি ব্লক হাসপাতালে এবং ব্লকে যে সমস্ত প্রাই[illegible] আছে সেই হাসপাতালে রোগী যায় এবং সেখানে সিরিয়াস হলে ব্লক হাসপাতাল থেকে পাঠিয়ে দেওয়া হয় সদর হাসপাতালে কিংবা জেলা হাসপাতালে। এই ক্ষেত্রে যে পাঠাতে হয় সেই ক্ষেত্রে কি করা যাবে। যাই হোক আমি আর একটা বিষয় জানতে চাই। এমনও অনেক রোগী আছে, যে হাসপাতালে অ্যাম্বুলেন্স আছে সেখান থেকে অ্যাম্বুলেন্স নিতে গেলে যে ফুয়েল চার্জ দিতে হয় সেটাও দেওয়ার তার ক্ষমতা নেই। যাদের একেবারে কোনও সঙ্গতি নেই, কোনও একজন ব্যক্তি তার উদার মানসিকতা নিয়ে সামাজিক দায়বদ্ধতায় তাকে নিয়ে এসেছে হাসপাতালে। কিন্তু তারপক্ষে পয়সা দিয়ে, ফুয়েল চার্জ দিয়ে জেলা হাসপাতালে নিয়ে যাওয়ার মতো হয়তো আর্থিক সঙ্গতি নেই, এইক্ষেত্রে সরকার ফ্রি করার ব্যাপারে বিবেচনা করছেন কি না?

**শ্রী পার্থ দে ঃ** এ সম্পর্কে নতুন বিবেচনার কিছু নেই। যেখানে অ্যাম্বুলেন্স দেওয়া আছে সেখানে কতখানি জ্বালানি ব্যবহার করতে পারবেন তার একটা সীমা দেওয়া আছে। সেটা অতিক্রম করে গেলে সেই স্বাস্থ্যকেন্দ্র বিনামূল্যে পরিবহন করতে পারবে না। সেইজন্য সবাইকে এটা বলা হয় যে, যাদের সামর্থ আছে তারা যেন জ্বালানির ব্যয়ভারটা বহন করেন। তাহলে যাদের প্রয়োজন তাকে দেওয়া যাবে। আর তা না হলে সবাই যদি ব্যবহার করতে চান তাহলে কি করে হবে? এটা তো আপনাদেরই সরকার, আপনাদেরই এটা দেখতে হবে। সেজন্য এই ধরনের একটা নিয়ন্ত্রণ স্থানীয়ভাবে করার দরকার আছে।

**শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** যে সমস্ত হাসপাতালে অ্যাম্বুলেন্স আগে থেকে আছে কিন্তু মেরামতের দরকার আছে, কোনও কারণে খারাপ হয়ে গেছে, সেখানে দেখা যায় যে, তাদের টাকার কোনও বরাদ্দ নেই, বা থাকলে তা অল্প আছে, এই ধরনের ক্ষেত্রে সরকারিভাবে মেরামত করা আবার চালু করার জন্য, এইরকম বিশেষ ব্যবস্থা আছে কিনা; থাকলে তা কিভাবে করা হয়?

**শ্রী পার্থ দে ঃ** এইক্ষেত্রে সরকারি যে নিয়ম আছে, গাড়িঘোড়া সম্পর্কে সরকারের কতকগুলো নিয়ম আছে। স্বাস্থ্য দপ্তরের ক্ষেত্রেও সেটা প্রযোজ্য হয়। কোনও মেরামতের দরকার হলে তা কি করে মেরামত হবে, তার প্রাক্কলন করতে হয়, সরকারের কাছে টাকা চাইতে হয়, এটা চলে। কিন্তু যেটা অসুবিধা হয়, সদস্যদের যেটা চোখে পড়ে, এইরকম ব্যবহার করতে করতে কিছু যানবাহন হয়তো অযোগ্য হয়ে যায়, কোনও কাজে লাগানো যায় না, সেগুলোকে বাতিল করতে হয়। এটা খুব জটিল প্রক্রিয়া। এটা ডাক্তারের ব্যাপার নয়। এটার সর্বভারতীয় কতকগুলো ব্যাপার বা পদ্ধতি আছে। এগুলো আপনাদের যেমন চোখে পড়ে, আমাদের চোখেও পড়ে, সেই প্রক্রিয়াটার কতটা অগ্রগতি করা যায় তা করা হচ্ছে। কিন্তু কাজের অগ্রগতি খুবই ধীর।

**শ্রী কমল মুখার্জি ঃ** জেলা এবং মহকুমা হাসপাতালে কটা অ্যাম্বুলেন্স থাকবে তার কোনও নিয়ম বা নীতি আছে কি না?

**শ্রী পার্থ দে ঃ** না, এটা নির্ভর করছে কত শয্যা বিশিষ্ট তার ওপরে। সরকারিভাবে একটা করে অ্যাম্বুলেন্স তো মহকুমা বা জেলা হাসপাতালে থাকবে, এটা তো আছেই। আর শয্যা সংখ্যা অনুসারে এটা বেশি হবে যেখানে শয্যাসংখ্যা বেশি সেখানে কম করে দুটো প্রত্যেক জায়গাতেই আছে। আর যেখানে প্রকল্পের কাজ চলছে সেখানে আরও একটা থাকবে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** গ্রামাঞ্চলে বর্ষার সঙ্গে সঙ্গে সাপের উপদ্রব দেখা যায়, তখন রোগীকে রাত-বিরাতে প্রায়ই হাসপাতালে আনতে হয়। সেই সময়ে মানুষ অসহায় বোধ করে। প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র থেকে ব্লকে অথবা ব্লক থেকে মহকুমা হাসপাতালে নিয়ে আসার ক্ষেত্রে খুব সঙ্কট দেখা দেয়। এই হাসপাতালগুলোতে আপনার কোনও নির্দেশ দেওয়া আছে কি যে, এমন এমার্জেন্সি অবস্থায় রোগীকে পরিষেবা দিতে হবে? প্রত্যেককে এইরকম নির্দেশ দেওয়া আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** জরুরি ব্যবস্থায় সামগ্রিকভাবে সমস্ত রকম কাজ করার উদ্যোগ নেওয়া হয় এবং সেইভাবে নির্দেশও সব সময়ে দেওয়া হয় যে জরুরি ব্যবস্থা চলছে। তবে জরুরি ব্যবস্থা নেওয়া সত্ত্বেও যদি কোনও কারণে কোনও স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসার

কোনও অসুবিধা হচ্ছে বলে মনে হয় সেক্ষেত্রে স্থানীয় লোকেদেরকে এগিয়ে আসতে হবে। তাদেরকে ঝাঁপিয়ে পড়া দরকার। আমরা বিস্তীর্ণ গ্রামাঞ্চলে বর্ষাকালে সাপে কামড়ানো এই ধরনের বিপদের সম্ভাবনা যে বাড়ে সেই নির্দেশ দিয়েছি এবং সেইভাবে জরুরি ভিত্তিতে চিকিৎসারও ব্যবস্থা করার নির্দেশ দিয়েছি। এবং ওষুধের ব্যবস্থা রাখতে নির্দেশ দিয়েছি। তবে এই ব্যাপারে পুরোপুরি স্বাস্থ্য ব্যবস্থার উপরে নির্ভর করলে হবে না, জনসাধারণকেও এগিয়ে আসতে হবে। আরেকটি সম্প্রতি অসুবিধা দেখা দিয়েছে সেটা হচ্ছে যে, সাপে কামড়ানোর প্রতিষেধক ওষুধের সাপ্লায়ের সমস্যা দেখা দিয়েছে। এই ওষুধ যারা উৎপাদন করে, তাদের উৎপাদন করতে গিয়ে কিছু অসুবিধার সৃষ্টি হচ্ছে, তাদের যন্ত্রপাতি খারাপ হয়েছে। সেইজন্য আমরা চেষ্টা করছি অন্য জায়গা থেকে এইসব ওষুধ সংরক্ষণ করতে। তবে এই ব্যাপারে আমাদের স্বাস্থ্য ব্যবস্থার বাইরে যারা আছেন তাদের সহযোগিতা দরকার হতে পারে এটা প্রসঙ্গক্রমে উঠল বলেই বললাম।

## Held over Starred Questions

## (to which answers were laid on the table)

### বে-সরকারি কারিগরি শিক্ষা কলেজ

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৮) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বে-সরকারি কারিগরি-শিক্ষা কলেজে স্নাতক এবং ডিপ্লোমা কোর্সের পঠন-পাঠনের অনুমতি দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ডিপ্লোমা স্তরে বর্তমানে নাই। স্নাতক স্তরে আছে।

### বন্ধ কল-কারখানা শ্রমিকদের ভাতা প্রদান

*৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭) **শ্রী নির্মল ঘোষ :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কল-কারখানায় লক-আউট ও ওয়ার্ক সাসপেনসনজনিত কারণে কত সংখ্যক শ্রমিক কর্মচারীকে পাঁচশত টাকা করে অনুদান দেওয়া হয়েছে; এবং

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে উক্ত অনুদান বাবদ ৩১-১-৯৯ পর্যন্ত মোট খরচের পরিমাণ কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কুড়ি হাজার পাঁচশত (২০,৫০০)।

(খ) ৩১.১.৯৯ তারিখ পর্যন্ত আর্থিক সাহায্য বাবদ মোট খরচের পরিমাণ প্রায় এগারো কোটি পঁয়ত্রিশ লক্ষ (১১,৩৫,০০০০০) টাকা।

**স্বাস্থ্য পরিষেবার উন্নয়ন**

*৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৫) **শ্রী আবু সুফিয়ান সরকার :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের স্বাস্থ্য পরিষেবার উন্নয়নের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি না; এবং

(খ) যে সমস্ত হাসপাতালে ঠিকমতো ঔষধ পাওয়া যায় না তার প্রতিকারকল্পে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, বিশ্বব্যাঙ্কের সহায়তায় রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্প-২ এর অধীনে রাজ্যের প্রধানত মাধ্যমিক স্তরের হাসপাতালগুলির উন্নয়নের কাজ শুরু হয়েছে এবং এর সাথে সামঞ্জস্য রেখে রাজ্যের প্রাথমিক ও অন্যান্য স্তরের স্বাস্থ্য পরিষেবা উন্নয়নের লক্ষ্যে প্রয়োজনীয় পরিকল্পনা আছে।

(খ) বিভিন্ন স্তরের স্বাস্থ্য পরিষেবা প্রতিষ্ঠানে বিতরণের জন্য নির্দিষ্ট প্রয়োজনীয় ঔষধের অনুমোদিত তালিকা অনুসারে ঔষধ সরবরাহ করার ব্যবস্থা আছে। বর্তমানে ঔষধ সরবরাহ নিয়মিত করার জন্য ঔষধক্রয় ব্যবস্থা সম্পূর্ণ বিকেন্দ্রীকরণ করা হয়েছে। এ ছাড়াও বিভিন্ন স্তরের প্রতিষ্ঠানিক আধিকারিকদের স্থায়ী অগ্রিম আমানত (permanent Advance) ও ক্রয়ের বিকেন্দ্রীকৃত্ত ক্ষমতা বহুলাংশে বৃদ্ধি করা হয়েছে। এই কারণে সাময়িকভাবে কিছু কিছু একচেটিয়া সরবরাহকারির ক্ষেত্র ব্যতীত সাধারণভাবে ঔষধ সরবরাহে ঘাটতির কোনও সংবাদ নাই।

**ফল ও সবজি বিপণন সমবায়**

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৬) **শ্রী কালিপ্রসাদ বিশ্বাস :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ফলে ও সবজি বিপণন সমবায় স্থাপনের চিন্তা-ভাবনা সরকারের আছে কি না?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, আছে। পশ্চিমবাংলায় যে সকল ব্লকে ফল ও সবজি উৎপাদন খুবই ভালো এবং যে সমস্ত জায়গায় উৎপাদিত ফল ও সবজি বিপণনের সুযোগ আছে, সেখানে এই ধরনের বিপণন সমিতি গঠন করা সম্ভব। বর্তমানে কিছু সমবায় বিপণন সমিতি ও সমবায় কৃষি উন্নয়ন সমিতি এই ধরনের ব্যবসা করে থাকে।

*Question No. 338 Held over.

**প্রভিডেন্ট ফান্ড**

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৯) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চটকল শিল্পের প্রভিডেন্ট ফান্ড বাবদ বকেয়া আদায়ে সরকার উপযুক্ত কর্তৃপক্ষকে (পি.এফ.কমিশনার) যথাযথ সাহায্য দিচ্ছেন কি না; এবং

(খ) আদালতে বিচারাধীন মামলা (পি.এফ. বকেয়া) নিষ্পত্তির ক্ষেত্রে সরকার কোনও বিশেষ উদ্যোগ নিয়েছেন কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আইন অনুযায়ী পি.এফ. কমিশনার এ বিষয়ে সমস্ত উদ্যোগ নেন।

**মৃত-শ্রমিক পরিবারকে আর্থিক সাহায্য**

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১০০২) **শ্রী রবীন মুখার্জি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বন্ধ কারখানার মৃত শ্রমিকদের পরিবারকে আর্থিক সাহায্য দেবার জন্য সরকারের কোনও চিন্তা-ভাবনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত সাহায্য দেওয়া হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যের মর্গ**

*৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৭) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কতগুলি মর্গ পরিবেশদূষণ সম্পর্কিত অভিযোগে যুক্ত?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের নির্দিষ্ট কোনও মর্গ পরিবেশ দূষণ সম্পর্কিত অভিযোগ যুক্ত নয়।

**Polytechnic College**

*342. (Admitted Question No. *1066) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Technical Education & Training Department be pleased to state—

(a) has the Government any plan to start a Polytechnic College at Tollygunge I.T.I; and

(b) if so, when it is going to be implemented?

**Minister-in-charge of the Technical Education & Training Department :**

(i) 'No'

(ii) Does not arise.

**শ্রমিক সহায়তা প্রকল্প**

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১০) **শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বন্ধ কারখানার শ্রমিকদের সহায়তা প্রকল্পে এখনও পর্যন্ত কটি কারখানার

শ্রমিককে অন্তর্ভুক্ত করা হয়েছে; এবং

(খ) উক্ত প্রকল্পের জন্য মোট কত টাকা খরচ করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১।৩।৯৯ পর্যন্ত ১৯০টি কারখানা উক্ত প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে।

(খ) ৩১।৩।৯৯ তারিখ পর্যন্ত আর্থিক সাহায্য বাবদ খরচের মোট পরিমাণ ষোল কোটি পঁয়তাল্লিশ লক্ষ (১৬,৪৫,০০০০০) টাকা প্রায়।

**সাক্ষরতা প্রকল্প**

*৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩০) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে প্রায় সাত বৎসর ধরে সাক্ষরতা প্রকল্পের কাজ চললেও অন্যান্য রাজ্যের তুলনায় এর অগ্রগতি কম;

(খ) সত্যি হলে, গত ৭ বৎসরে উক্ত প্রকল্পের কাজে কেন্দ্রীয় সরকারের কত টাকা অনুদান হিসাবে রাজ্য সরকার পেয়েছেন; এবং

(গ) উক্ত প্রকল্প রূপায়ণের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) ৩০৬৩.১৭ লক্ষ টাকা।

(গ) রাজ্যের ৫টি জেলায় চলছে সার্বিক সাক্ষরতা অভিযান, ৭টি জেলায় চলছে সাক্ষরতা উত্তর অভিযান, (এর মধ্যে ১টি জেলার ধারাবাহিক শিক্ষা কর্মসূচির প্রকল্প অনুমোদনের অপেক্ষায়) এবং ৬টি জেলায় চলছে ধারাবাহিক শিক্ষার কর্মসূচি।

**সমবায় ব্যাঙ্কের টাকা আত্মসাৎ**

*৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫৬) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলার সমবায় ব্যাঙ্ক-এর শ্যামপুর ব্রাঞ্চের অন্তর্গত গোবরদাহ কৃষি উন্নয়ন সমিতিতে কয়েক লক্ষ টাকা আত্মসাৎ-এর ঘটনা ঘটেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) টাকা আত্মসাতের ঘটনায় জড়িত সন্দেহভাজন ব্যক্তিদের বিরুদ্ধে শ্যামপুর থানায় এফ.আই.আর করা হয়েছে। তছরূপ হওয়া টাকা উদ্ধারের জন্য ডিসপুট কেস ফাইল করতে বলা হয়েছে।

**বন্ধ কল-কারখানার সংখ্যা**

*৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৭) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বিগত ১.১.১৯৯৮ থেকে ৩১.১২.১৯৯৮ পর্যন্ত রাজ্যে কতগুলি কল-কারখানা বন্ধ বা লক-আউট হয়েছে;

(খ) উক্ত কারণে কত শ্রমিক ছাঁটাই বা কর্মহীন হয়ে পড়েছে;

(গ) উক্ত শ্রমিকেরা সরকারের কাছ থেকে কোনওরূপ অনুদান পেয়ে থাকে কি না; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত অনুদানের পরিমাণ কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ১০৪টি।

(খ) বছরের শেষে ৩১,৩৪৯ জন শ্রমিক কর্মহীন হয়ে পড়েছে।

(গ) উক্ত শ্রমিকদের মধ্যে যাঁরা ফাউলাই প্রকল্প অনুযায়ী সাহায্য পাওয়ার যোগ্য তাঁরা আর্থিক অনুদান পান।

(ঘ) মাসিক ৫০০.০০ টাকা।

## হোমিও দাতব্য চিকিৎসালয়

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮২) **শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি গ্রাম পঞ্চায়েতে সরকারি হোমিও দাতব্য চিকিৎসালয় আছে (জেলাওয়ারি সংখ্যা);

(খ) এটা কি সত্যি যে, প্রতি গ্রাম পঞ্চায়েতে একটি করে দাতব্য হোমিও চিকিৎসালয় স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে; এবং

(গ) সত্যি হলে, পঞ্চায়েতের হোমিও দাতব্য চিকিৎসালয়ে ঔষধ সরবরাহের নিয়ম-নীতি কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ৫০৬টি গ্রাম পঞ্চায়েতে গ্রাম পঞ্চায়েত হোমিও দাতব্য চিকিৎসালয় এখন পর্যন্ত মঞ্জুর করা হয়েছে।

জেলাওয়ারি হিসাব ঃ—

| | জেলা | গ্রাম পঞ্চায়েত হোমিও চিকিৎসালয় |
|---|---|---|
| ১। | দার্জিলিং | ১১ টি |
| ২। | কুচবিহার | ৩০ টি |
| ৩। | জলপাইগুড়ি | ১৪ টি |
| ৪। | উঃ দিনাজপুর | ৭ টি |
| ৫। | দঃ দিনাজপুর | ৮ টি |
| ৬। | পুরুলিয়া | ১৮ টি |
| ৭। | বাঁকুড়া | ৩৫ টি |
| ৮। | মুর্শিদাবাদ | ২৭ টি |
| ৯। | বীরভূম | ৩০ টি |

| | |
|---|---|
| ১০। বর্ধমান | ২৬ টি |
| ১১। নদীয়া | ২২ টি |
| ১২। হুগলি | ৪০ টি |
| ১৩। উঃ ২৪ পরগনা | ১৩ টি |
| ১৪। দঃ ২৪ পরগনা | ৩৭ টি |
| ১৫। হাওড়া | ৩৭ টি |
| ১৬। মালদা | ১৩ টি |
| ১৭। মেদিনীপুর | ১২৫ টি |
| মোট- | ৫৯৬ টি |

(খ) এই সংখ্যা বৃদ্ধি করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(গ) সরকারি আদেশনামা বলে গ্রাম পঞ্চায়েতই গ্রাম পঞ্চায়েতের হোমিও দাতব্য চিকিৎসালয়ে ঔষধ সরবরাহ্ করিবে।

## হাসপাতালে শিশুদের টিকাকরণ

*৩৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৮) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে জলপাইগুড়ি জেলার সদর হাসপাতালে শিশুদের টিকাকরণ কি বন্ধ আছে; এবং

(খ) বন্ধ থাকলে, এই সময়ে কতজন শিশু টিকাকরণের অভাবে মারা গিয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## মহিলা সমবায় ক্রেডিট সোসাইটি

*৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৪) **শ্রী জটু লাহিড়ি ঃ** সমবায় বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি মহিলা সমবায় ক্রেডিট সোসাইটি আছে; এবং

(খ) উক্ত সমবায়ে আর্থিক জমা প্রকল্পে সর্বসাধারণ অংশগ্রহণ করতে পারেন কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট ২৯টি (উনত্রিশ) মহিলা সমবায় ক্রেডিট সোসাইটি আছে।

(খ) হ্যাঁ।

**সমবায় পরিচালিত হিমঘর**

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৯) **শ্রী জ্যোতি চৌধুরি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি সমবায় পরিচালিত হিমঘর আছে;

(খ) এর মধ্যে কতগুলি লাভ বা লোকসানে চলছে; এবং

(গ) লোকসান হলে কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে সমবায় পরিচালনাধীন ৪১টি হিমঘর আছে।

(খ) ৪১টি হিমঘরের মধ্যে ৫টি হিমঘর লাভে চলছে এবং ৩৬টি হিমঘর লোকসানে চলছে।

(গ) লোকসানের কারণগুলি হল নিম্নরূপ ঃ

(১) অন্যান্য রাজ্যের তুলনায় সরকার, নির্ধারিত হিমঘরের ভাড়া খুবই কম।

(২) হিমঘরগুলির ধারণক্ষমতা সীমিত।

(৩) হিমঘরগুলির ধারণক্ষমতা কমপক্ষে ১০,০০০ মেট্রিক টন হলে হিমঘরগুলি লাভ করতে পারে।

(৪) হিমঘরগুলি তৈরি করতে নানা কারণে বেশি সময় লাগায় ইন্টারেস্ট বার্ডেন হয়ে যাচ্ছে।

(৫) পুরানো কোলিং সিস্টেম এর জন্য বিদ্যুৎ খরচ খুবই বেশি বলে বিদ্যুৎ বিল মেটাতে সমিতির বেশি খরচা হচ্ছে।

**Mr. Deputy Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Kamal Mukherjee on the subject of non-supply of essential commodities through ration shops and consequential situation arisen in the State.

The subject matter of the motion was raised and discussed in the House on last Friday, the 18th June, 1999 in connection with the Starred Question No.9

The member will also get further scope to discuss the matter during voting on Demands for Grant of the Food & supplies Department which will be taken up shortly.

I, therefore, withhold my consent to the Motion.

The member may, howeever, read the text of the Motion as amended.

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল বর্তমানে রাজ্য রেশন দোকানে (এস আর ও এম আর শপ এলাকায়) চাল, গম, চিনি কিছুই পাওয়া যাচ্ছে না। অন্যান্য কিছু দ্রব্য যা ঐসব দোকান থেকে বিক্রি হচ্ছে তাও খুবই নিম্নমানের। একটানা ৪ সপ্তাহ রেশন না তুললে রেশন কার্ড বাতিল হয়ে যায়। খোলা বাজারে অত্যন্ত প্রয়োজনীয় খাদ্যশস্য (অর্থাৎ চাল ও গম) মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। রেশন দোকানদার ও মানুষের এই সংক্রান্ত সমস্যা ও ক্ষোভ সহ্য সীমার শেষপ্রান্তে পৌঁছেছে। রেশন না তোলার কারণে কার্ড বাতিল করার নিয়ম অবিলম্বে বাতিল করা হোক। সমস্যাটির ব্যাপকতা ও গভিরতার কথা চিন্তা করে সভার পূর্ব নির্দিষ্ট কর্মসূচি বাতিল করে এই বিষয়ের আলোচনার দাবি জানাই।

## CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** Today I have received three notices of

Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Paucity of seats in Higher Secondary Schools and Colleges in the State | : | Shri Ashok Kumar Deb |
| ii) Alleged detention and manhandling of 20 Inspectors of Colleges by the students of Dantan College under Vidyasagar University | : | Shri Pankaj Banerjee |
| iii) Reported arrest of one Samit Khemka allegedly involved in cyber crime | : | Shri Saugata Roy |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of reported arrest of one Samit Khamka allegedly involved in cyber crime.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Deputy Speaker, Sir, the statement will be made on 6th July, 1999.

## Mention Cases

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, জেলা বা মহকুমা শহরের হাসপাতাল বা স্বাস্থ্যকেন্দ্রের কথা ছেড়েই দিলাম, কিন্তু খোদ কলকাতা শহরের বড় বড় হাসপাতাল বা মেডিক্যাল কলেজগুলোর সরকারি দপ্তরের অবহেলা এবং নজরদারির অভাবে আজকে সেখানে নারকীয় পরিস্থিতির সৃষ্টি হয়েছে যা অতীতের সমস্ত নজির ছাড়িয়ে গেছে। সেখানে খাবার থেকে শুরু করে ঔষধপত্র সমস্ত দিক থেকে এবং চিকিৎসকরা নার্সরা যারা আছেন তাদের দায়বদ্ধতার অভাব, দুর্নীতি একেবারে চূড়ান্ত অবস্থায়, সমাজবিরোধীদের দৌরাত্ম্যর জন্য মানুষকে ভুগতে হচ্ছে। এমনিতে সরবরাহে অপ্রতুলতা রয়েছে, যেটুকু পরিষেবা আছে তাও দুর্নীতির জন্য মানুষ বঞ্চিত

হচ্ছে। আপনি এইসবের জন্য একটা নজরদারি কমিটি করেছিলেন, সেই ব্যাপারে আজও কিছু জানা গেল না।

**(এই সময় মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)**

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২০।৬।৯৯ তারিখ থেকে মেদিনীপুর থানার পিংলা ব্লকে বাস চলাচল ইত্যাদি হচ্ছে না। ওখানে দুষ্কৃতিরা রাস্তা অবরোধ করে বাস চলাচল বন্ধ করে দিয়েছে।

**(এই সময় মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)**

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবারে প্রাথমিক শিক্ষা বর্ষের চার মাস অতিক্রান্ত, কিন্তু আজও স্কুলগুলিতে ইংরাজি বই এল না। দীর্ঘদিন ধরে রাজ্য সরকারের টালবাহানার পরেও যখন পবিত্র সরকারের কমিশনের রিপোর্ট প্রকাশিত হল এবং তৃতীয় শ্রেণী থেকে ইংরাজি পড়ানো হবে বলা হল, এবং সরকার স্বীকার করে নিল, তারপরেও এখন পর্যন্ত সেই ইংরাজি বই স্কুলগুলিতে এল না। তার ফলে ইংরাজি পড়া বন্ধ আছে। সেইজন্য ইংরাজি বইগুলি যাতে স্কুলগুলিতে অতি সত্বর পৌঁছায় তার দাবি জানাচ্ছি।

**শ্রী দ্বীজেন্দ্রনাথ রায় ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী অশোক দেব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, এখানে দুইজন স্বাস্থ্যমন্ত্রীই উপস্থিত আছেন। পার্থবাবুও আছেন, মিনতিদিও আছেন। বিভিন্ন হাসপাতালে মুমূর্ষু রোগীরা ভর্তি হতে পারছে না। এমন কি যারা হাসপাতালে আহত অবস্থায় যাচ্ছে তারা ভালভাবে ট্রিটমেন্ট পাচ্ছেন না। আমি পার্থবাবুকে বলেছিলাম আমার এলাকার কয়েকজন এম.আর.বাঙুরে গুলিবিদ্ধ অবস্থায় ভর্তি হয়েছিলেন, কিন্তু আজ পর্যন্ত তাদের ট্রিটমেন্ট হচ্ছে না। তাদের ব্যাপারে আমি অনুরোধ করব, আপনাদের কাছে যাতে করে তারা ট্রিটমেন্ট পেতে পারে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে সরকার শিক্ষাক্ষেত্রে একটা বৈপ্লবিক পরিবর্তন এনেছে বলে দাবি করে। কিন্তু এই পশ্চিমবঙ্গ ৮২টি কলেজ এখন হয়ে গেছে, সেখানে অধ্যক্ষপদে অধ্যক্ষরা কাজ করছে না, সেখানে সহায়কদের দিয়ে শিক্ষকতার কাজ চালিয়ে যাওয়া হচ্ছে। তার ফলে এই কলেজগুলির পঠন পাঠন

বন্ধ হওয়ার সামিল হয়েছে। এর ফলে বেশিরভাগ সংখ্যক স্টুডেন্ট তারা পরীক্ষায় অকৃতকার্য হচ্ছে। কলেজে রেগুলার ক্লাস হচ্ছে না।

(এই সময় মাইকের সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়)

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মেদিনীপুর জেলার কেশপুরে যে অগ্নিগর্ভ পরিস্থিতির সৃষ্টি হয়েছে তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে গত কয়েক মাসের মধ্যে সি.পি.এম. ও তৃণমূলের সংঘর্ষে ২০ জন এর বেশি লোক মারা গিয়েছেন। কুড়ি হাজার বাড়ি সেখানে ভস্মীভূত হয়েছে, বহু গবাদি পশু মারা গেছে, বহু লোক কেসপুর ছেড়ে চলে যাচ্ছে শহরের দিকে। সি.পি.এমের নেতারা সেখানে যাচ্ছেন, সূর্যকান্ত মিশ্র সেখানে গিয়ে উত্তেজনা ছড়িয়ে আসছেন, তৃণমূলের নেতার সেখানে গিয়ে উত্তেজনা ছড়িয়ে আসছেন। তাই আগামি সোমবার কংগ্রেস দলের পক্ষ থেকে আমরা সেখানে শান্তি মিছিল নিয়ে যাব সেখানকার উত্তেজনা প্রশমিত করার জন্য। সেখানে সরকারের পক্ষ থেকে খুন, জখম, হামলার বিরুদ্ধে কোনওরকম ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এসবের বিরুদ্ধে আগামী সোমবার আমরা কেশপুর অভিযান করব।

[12-10 — 1-30 p.m.](Including adjournment)

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এবং ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, কয়েকদিন আগে ঝড় এবং জলের উচ্ছ্বাসে ক্যানিং, গোসাবা, পাথরপ্রতিমা এবং বাসন্তি এলাকায় নদী বাঁধ ভেঙে এলাকার মানুষরা অসহায়, ক্ষতিগ্রস্থ এবং নিরাশ্রয় অবস্থায় দিন কাটাচ্ছে। জেলা প্রশাসন এই ব্যাপারে নীরব, উদাসীন। ওখানে জলবাহিত রোগ ছড়িয়ে পড়েছে। জেলা প্রশাসনের পক্ষ থেকে সেইসব এলাকা পরিদর্শন করা হয়নি এবং সেখানকার লোকেরা ত্রাণ পাচ্ছে না। অবিলম্বে এই অসহায় লোকেদের জন্য সব কিছুর ব্যবস্থা করার জন্য এবং মাননীয় মন্ত্রী মহাশয় যাতে এলাকা পরিদর্শনে যান তার জন্য অনুরোধ করছি।

**Shri Narbahadur Chettri :** Hon'ble Dy. Speaker Sir, I would like to draw the attention of the judiciary minister through you. Sir, I would like to congratulate the Hon'ble Judiciary minister for his sincere efforts to establish the Chowki Courty one each in Kalimpong and Kurseong. But I also rques. the Hon'blee judiciary minister to stablish one Chowki Court at Rimdick sadar Sub-division of Darjeeling Hills since Rimdick is 85 kilometer away from Darjeeling town and it is on the border of

Nepal (Indo-Nepal border). So claim of Chowki court at Rimdick should not be ignored and it should be established as soon as possible.

**Smt. Shanta Chhetri :** Hon'ble Dy. Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Finance Minister to the financial squeeze being faced by the Darjeeling Gorkha Hill Council. A sum of Rs.22 crore had been sanctioned by the State Government as funds for development works to be undertaken by the DGHC for the financial year. 1998-99.

However, of the sanctioned Rs.22 crores, a sum of only Rs.6 crores was actually given to the DGHC for the above-mentioned year. The balance Rs.16 crores are still pending.

Hence, I request the Hon'ble Finance Minister to kindly release the balance amount to the DGHC at the earliest, so that development works, which are suffering for lack of funds, can be completed. Thank you.

**শ্রী অসিত মাল ঃ** স্যার, সারা পশ্চিমবাংলায় প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতে একটি করে ট্যাক্স আদায়কারি নিযুক্ত আছে। কিন্তু তাদের বেতন মাত্র ৮০ টাকা প্রতি মাসে এবং যে ট্যাক্স আদায় করে তার থেকে টেন পারসেন্ট কমিশন দেওয়া হয় আদায়ের ভিত্তিতে। যখন সারা পশ্চিমবাংলায় নূন্যতম মজুরি বেঁধে দেওয়া হয়েছে, সেখানে পঞ্চায়েতের একজনকে নিয়োগ করা হচ্ছে মাত্র ৮০ টাকা বেতনে। অবিলম্বে এই বৈষম্য দূর করে তাদের বেতন এক হাজার টাকা করা হোক এবং স্থায়ী ভিত্তিতে তাদের চাকরির ব্যবস্থা করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টির প্রতি আমি পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সাউথ ইস্টার্ন রেলওয়ে হকারদের উপরে আর.পি.এফ এবং জি.আর.পি এমন অত্যাচার করছে, যেসব খাবারের জিনিস তারা বিক্রি করে সেগুলো লাথি মেরে ফেলে দিচ্ছে। এক শ্রেণীর ক্রিমিনাল, ডাকাত, ছিনতাইবাজ, সমাজবিরোধী, যাত্রিদের উপরে চড়াও হলে এই হকাররা তাদের নিরাপত্তা দিত। আজকে সেই গরিব হকারদের উপরে আর.পি.এফ, জি.আর.পি অত্যাচার চালাচ্ছে। হকারদের পক্ষ থেকে হুমকি দেওয়া হয়েছে অবিলম্বে এই অত্যাচার বন্ধ করা নাহলে তারা ট্রেন বন্ধ করে দিতে বাধ্য হবে।

তারা পেটের জ্বালায় জ্বলছে। তাদের পরিবার নিয়ে দারুণ সঙ্কটের মধ্যে আছে। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে দাবি জানাচ্ছি, অবিলম্বে যেন হকারদের উপর রেল-পুলিশের টর্চার বন্ধ হয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার মিলিত হব দেড়টার সময়।

(At this Stage the House was adjourned till 2-30 p.m.)

[1-30 — 1-40 p.m.](After adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 47, 48, 55 & 58.

### Demand No. 47

Shri Abdul Mannan
Shri Saugata Roy
Shri Nirmal Ghosh
Shri Tapas Roy
Shri Shankar Singha
Shri Kamal Mukherjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/

### Demand No. 48

Shri Abdul Mannan
Shri Saugata Roy
Shri Pankaj Banerjee
Shri Kamal Mukherjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No. 55

Shri Saugata Roy
Shri Nirmal Ghosh
Shri Kamal Mukherjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No. 58

Shri Pankaj Banerjee

Sir, I beg to move that the

Shri Tarak Bandyopadhyay
Shri Sanjoy Bakshi

amount of the Demand be reduced by Rs.100/-

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কৃষিমন্ত্রী যে বাজেটবরাদ্দ পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে সমস্ত কাটমোশনগুলি এসেছে, তাকে সমর্থন করছি এবং আপনাদের সমর্থন করবার জন্য আবেদন জানাচ্ছি। কেন এই বাজেটের বিরোধিতা করছি, সেটা আমি আমার বক্তব্যের মধ্যে তুলে ধরব। প্রথমেই আমি বাজেট বরাদ্দের অঙ্ক নিয়ে বলতে চাই। আপনি যদি কয়েক বছর পিছিয়ে যদি যান, তাহলে দেখবেন যে, ১৯৯২-৯৩ সালে এই ৪৭-৪৮ এবং ৫৫ এই ডিমান্ড নাম্বারগুলি মিলিয়ে মোট বরাদ্দ ছিল ১৫৬ কোটি টাকা। তারপরে কয়েক বছর বরাদ্দ কমে ছিল। কমে কমে সেটা দাঁড়াল ১৯৫-৯৬ সালে ১৪৪ কোটি টাকা। তারপর আবার বাড়তে শুরু করল এবং এই বছর বাজেট বরাদ্দ দেখা যাচ্ছে যে, ২৫০.৩৮ কোটি টাকা। স্যার, এরমধ্যে সবকটা মাননীয় কৃষিমন্ত্রীর দপ্তরের আওতায় নয়। অন্যান্য দপ্তরের আওতায় কতগুলি আছে। মাননীয় কৃষিমন্ত্রীর আওতায় যেটুকু আছে, তার পরিমাণ হচ্ছে ২৩৩ কোটি টাকা। তারমধ্যে আবার স্যালারি কমপোনেন্ট হচ্ছে ১৬৪ কোটি টাকা। তাহলে স্যার আপনি বুঝতেই পারছেন যে, কি রকম কৃষি দপ্তর চলবে? বাজেট বরাদ্দ ২৩৩ 'কোটি, তারমধ্যে স্যালারি কমপোনেন্ট হচ্ছে ১৬৪ কোটি। অর্থাৎ সমস্ত বাজেট বরাদ্দের ৬৩.১৪ পারসেন্ট বেতন দিতেই চলে যায়। আমরা যদি মুদ্রাস্ফীতির অঙ্কটা ধরি, ১৯৯২-৯৩ দিয়ে যেটা শুরু করেছিলাম ১৫৬ কোটি টাকা বরাদ্দ ছিল এই ৭ বছরে, ১৯৯৯-২০০০এ যেটা ২৫০ কোটি টাকায় এসে দাঁড়ালো, বাড়লো ৯৪ কোটি টাকা। যদি মুদ্রাস্ফীতির হার ১০ পারসেন্ট ধরা যায় এবং ১৯৯২-৯৩ সালে যা ছিল, সেটুকুই যদি আমরা রেখে দিতে পারি, বাড়ানো বা উন্নতির কথা আমরা ধরছি না, তাহলে অঙ্ক কষে দেখা যাবে যে, এই বাজেট ১৯৯২-৯৩ সালে সমতা রাখবার জন্য ২৫৫ কোটি টাকা হওয়া উচিত ছিল। সে জায়গায় হয়েছে মাত্র ২৫০ কোটি। সুতরাং আপনি বুঝতে পারছেন যে, যে কৃষির উপর নির্ভর করে গ্রামবাংলা আছে, পশ্চিমবঙ্গের সাড়ে ৭ কোটি মানুষের ৭০-৭৫ ভাগ মানুষই গ্রামে থাকেন। স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট এটা আমি পরে বলব, যার প্রায় শতকরা ৭০ ভাগ কৃষি থেকে আসে। সেখানে কৃষি দপ্তরের যে হাল এই বামফ্রন্ট সরকারের আমলে তা সত্যিই করুণার উদ্রেক করে। এইভাবে পশ্চিমবাংলার কৃষিকে আমরা এগিয়ে নিয়ে যেতে পারব বলে মনে হয় না। আমি আশা করব এই দপ্তরকে আরও বেশি গুরুত্ব দেওয়া হোক। আরও বেশি বাজেট এখানে বরাদ্দ করা হোক। যাতে সত্যিই আমরা কৃষিকে এগিয়ে নিয়ে যেতে পারি। যদিও মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণে বলেছেন, আমরা রেকর্ড উৎপাদন করেছি। তিনি সব সময়ে রেকর্ডের কথাই বলে থাকেন। আমি পরে পরিসংখ্যান

দিয়ে দেখাব সেই রেকর্ড আরও বেশি করা যেত যদি এই দপ্তরের বাজেটে আরও বেশি করে টাকা থাকত। এই বাজেট বরাদ্দের পরে আমি প্ল্যান ফান্ডের কথা বলব। সেই বাজেট বরাদ্দ অর্থমন্ত্রী স্যাংশন করেন না। এর মধ্যেও অনেক কাটছাঁট হয়। ৯২-৯৩ সালের সঙ্গে সমতা রাখবার তুলনা যদি তাহলে দেখব যে বাজেট অনেক কম হয়েছে। শেষ পর্যন্ত কৃষিমন্ত্রী সেই টাকাও পান না। এই অবস্থার মধ্যে আমাদের কৃষি দপ্তরকে নিয়ে আসা হয়েছে। এটা খুবই দুঃখজনক। কৃষির উপর পশ্চিমবাংলার ভাগ্য নির্ভর করে। গ্রামবাংলার সঙ্গে সঙ্গে শহর বাংলারও ভাগ্য নির্ভর করে কারণ কৃষিজ পণ্য শহরে না আসলে শহরের মানুষ খেতে পাবে না। সেই দপ্তরের আজকে এই হাল। স্যার, স্টেট প্ল্যানের কথা যদি ধরি তাহলে দেখব যে ৯২-৯৩তে স্টেট প্ল্যানে বরাদ্দ ছিল ৩৫.৫৫ কোটি টাকা। আবার সেই বাজেট এর মতো তার পর কয়েক বছর কমতে কমতে ৯৬-৯৭ সালে স্টেট প্ল্যানে ২৯.৭০ কোটি টাকা। তারপর বাজেট করে বাড়তে বাড়তে এই বছর প্ল্যান ফান্ডে ৯৯-২০০০ সালে ৫০ কোটি টাকা এসে দাঁড়িয়েছে। ৯২-৯৩ সালের হিসাবে ৭ বছরে ১০ পারসেন্ট মুদ্রাস্ফীতি ধরে ৯২-৯৩ সালের সঙ্গে সমতা রাখতে গেলে এই প্ল্যান ফান্ড দাড়াবে ৬০.৪০ কোটি টাকা। কিন্তু স্টেট প্ল্যান করেছেন মাত্র ৫০ কোটি। এর থেকে কি প্রমাণ হচ্ছে ৯২-৯৩ সালকে যদি বেস ইয়ার ধরি তাহলে তার সঙ্গে সমতা রাখতে পারছেন না। সুতরাং আপনি কি করে কৃষিতে উন্নয়নমূলক কাজ করবেন, উন্নতি করবেন পশ্চিমবাংলার? এটা আমি বুঝতে পারছি না। স্যার, সাবজেক্ট কমিটির রিপোর্ট যদি দেখেন তাহলে দেখবেন, ৩২তম রিপোর্ট, সেখানে কি বলছে 'The performance of the department with regard to spending last years plan outlay has been dismal. Out of the total plan outlay of Rs.43. 41 crores, only 67.66% has been sanctioned. For crop Husband-ry, only 46.73% has been sanctioned, where as for soil and Water conservation, 36.62% has been sanctioned. For Agricultural Research and Education, only 52.57 per cent of the outlay has been sanctioned that is presumed to be spent. স্যার এই হচ্ছে অবস্থা। প্ল্যান ফান্ড যা দেয় আপনি কি উন্নয়নমূলক কাজ করবেন? আপনার প্ল্যান ফান্ডে বিভিন্ন ধরনের উন্নয়নমূলক কাজ, এগ্রিকালচারাল রিসার্চ ইত্যাদির জন্য এই বছর আপনি ধরেছেন ৫০ কোটি টাকা। ৪৩.৪১ ছিল ৯৮-৯৯ সালে, তার হিসেবে সাবজেক্ট কমিটি এই মন্তব্য করেছে।

[1-40 — 1-50 p.m.]

সুতরাং আমরা খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে স্টেট প্ল্যানে উন্নয়নমূলক কাজের জন্য যে ব্যয় ধরেছেন—১৯৯২-৯৩ সালের সাথে সমতা রাখতে গেলে অঙ্কটা কম। যা

ধরেছেন তার ৫০ ভাগ, ৬০ ভাগ অর্থ দপ্তরের স্যাংশন পাচ্ছেন না। এখানে অনেক মাননীয় বামফ্রন্টের সদস্যরা আছেন, মন্ত্রী আছেন আপনারা অর্থমন্ত্রীকে বলুন এবং মাননীয় মন্ত্রী মহাশয়কেও আমি বলব, আপনিও কথা বলুন এইভাবে যদি কৃষি দপ্তরকে গলা টিপে মারার প্রচেষ্টা হয় তাহলে কখনই এইরকম একটা ইর্মপর্টেন্ট দপ্তর যারা সাড়ে ৭ কোটি মানুষের ভাগ্য নির্ধারণ করবে, তাদের মুখে দু-মুঠো অন্ন, খাবার দেবে সেই দপ্তরকে যদি এইভাবে বঞ্চিত হতে হয় আপনার মন্ত্রিসভার কাছ থেকে তাহলে দুঃখের, ক্ষোভের, লজ্জার কোনও কারণ থাকতে পারে না। এবারে আমি আসছি উৎপাদন বৃদ্ধির হারে। এটা নিয়ে আপনারা অনেক বড় বড় কথা বলেন। আমি পরিসংখ্যান দিয়ে বলছি ১৯৭০-৭১ সালে আমরা যখন ক্ষমতায় আসি তখন পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন হতো ৭১ লক্ষ টন। ১৯৭৫-৭৬ সালে উৎপাদন হয়েছে ৮২ লক্ষ টন, অর্থাৎ ৫ বছরে ১১ লক্ষ টন অর্থাৎ ২.২ লক্ষ টন হারে। ১৯৯৭-৯৮ সালে ১৪৩.৫৪ লক্ষ টন। অর্থাৎ আপনাদের এই ২২ বছরে ১৪৩ থেকে ৮২ বাদ দিলে ২২ বছরে বেড়েছে ৬১ লক্ষ টন। প্রতি বছর বৃদ্ধি পাচ্ছে ২.৮ লক্ষ টন, আর আমাদের সময়ে হয়েছিল ২.২ লক্ষ টন। আমাদের থেকে আপনাদের বেশি হয়েছে। কেন বেশি হয়েছে, তার কারণ হচ্ছে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ, সেচের সম্প্রসারণ, নতুন ধরনের হাই-ইলডিং বীজ, হাইব্রীড সীডস ইত্যাদি, এইগুলি সাম্প্রতিককালে বলতে গেলে এই ৩, ৪ বছর শুরু হয়েছে। এগুলি শুরু হয় ৬০ দশকের শেষের দিকে এবং ৭০ দশকের প্রথম দিকে। আমরা যখন এসেছিলাম তখন তার ৫ বছরও এগুলি ব্যবহার করতে পারিনি। সেচের সম্প্রসারণও তখন সবে মাত্র শুরু হয়েছে। আপনাদের ২২ বছরে যে হার বৃদ্ধি হয়ে ২.৮ হয়েছে এটার থেকে আরও অনেক বেশি হওয়া উচিত ছিল, যদি আপনাদের দপ্তর ঠিক মতো স্যাংশন পেত, যদি আরও বেশি টাকা এই দপ্তরের জন্য বরাদ্দ হতো। চিনসুরা-৩, হায়দ্রাবাদের মাইক্রো বীজ এগুলির আরও প্রচলন করতে হবে, এছাড়া পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বাড়ানো সম্ভব নয়। এটা ঠিক যে আজকে আমাদের যে ১ কোটি ৩০ লক্ষ একরের মতো চাষযোগ্য জমি আছে সেটা বাড়ানো সম্ভব নয়। কারণ এটা কমেছে রাস্তা তৈরি হচ্ছে গ্রাম সম্প্রসারিত হচ্ছে এই সব কারণে। সুতরাং এই জমির খুব আস্তে আস্তে কমে যাবে। সামগ্রিক ভাবে এই প্রাপ্ত ফসল বাড়াতে গেলে আপনাকে দু-তিনটি পথ অবলম্বন করতে হবে, এছাড়া কোনও উপায় নেই। সেটা হল আরও বেশি জমিকে সেচের আওতায় আনা, হাইব্রিড ইলডিং সীডস ইত্যাদি ব্যবহার করা এবং ফসলের উৎপাদনশীলতা যাতে বাড়ে তার ব্যবস্থা করা এবং যে ফসল ফলাচ্ছে তার ন্যায্য মূল্য তার ইনসেনটিভ সে যাতে পায় এবং নিজেই উৎসাহিত হয়ে আরও বেশি শ্রম এবং অর্থ বিনিয়োগ যাতে করতে পারে তার ব্যবস্থা করতে হবে, এছাড়া পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বাড়ানো সম্ভব নয়। এটা ঠিক যে আজকে আমাদের যে ১ কোটি ৩০ লক্ষ

একরের মতো চাষযোগ্য জমি আছে সেটা বাড়ানো সম্ভব নয়। কারণ এটা কমেছে রাস্তা তৈরি হচ্ছে গ্রাম সম্প্রসারিত হচ্ছে এইসব কারণে। সুতরাং এই জমির খুব আস্তে আস্তে কমে যাবে। সামগ্রিকভাবে এই প্রাপ্ত ফসল বাড়াতে গেলে আপনাকে দু-তিনটি পথ অবলম্বন করতে হবে, এছাড়া কোনও উপায় নেই। সেটা হল আরও বেশি জমিকে সেচের আওতায় আনা, হাইব্রিড ইলডিং সীডস ইত্যাদি ব্যবহার করা এবং ফসলের উৎপাদনশীলতা যাতে বাড়ে তার ব্যবস্থা করা এবং যে ফসল ফলাচ্ছে তার ন্যায্যমূল্য তার ইনসেনটিভ সে যাতে পায় এবং নিজেই উৎসাহিত হয়ে আরও বেশি শ্রম এবং অর্থ বিনিয়োগ যাতে করতে পারে তার ব্যবস্থা করতে হবে।

কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই হাইব্রিড সিড, হাই-ইল্ডিং সিড, আপনি স্বীকার করেছেন বোরো চাষের সময় হয় এবং ১০০ ভাগ জমিতে ব্যবহার হয়। কিন্তু যেটা শিতকালে অর্থাৎ খরিফে যে ধান হয় তাতে ১০০ পারসেন্ট রিচ করতে পারেননি। তবে গতবারের চেয়ে বেড়েছে। গতবারে অর্থাৎ ১৯৯৬-৯৭ সালে ৬৮ পারসেন্ট ছিল। ১৯৯৭-৯৮ সালে তা ৭৫ পারসেন্টে পৌঁছেছে। কিন্তু এটা সাফিসিয়েন্ট নয়। এটাকে যদি ১০০ পারসেন্ট না করতে পারেন তাহলে খরিফে সিজনে উৎপাদন বাড়বে না। এবিষয়ে আপনাকে লক্ষ্য দিতে হবে। সেচের সম্প্রসারণও করতে হবে। সেচের ব্যাপারে আমি পরে আসছি। প্রত্যেকটা জমিকে দু-ফসলা, তিন ফসলা জমিতে পরিণত করতে হবে এবং সঙ্গে সঙ্গে খরিফ সিজনে ৭৫ ভাগের বেশি ১০০ ভাগ জমিকে হাই ইল্ডিং সীডের আওতায় আনতে হবে। এমনিতে আপনি ম্যাকসিমাম এক বিঘা জমিতে ১৫।২০ মন থেকে বেশি ধান পাবেন না। কিন্তু হাই-ব্রিড সিডে উৎপাদন ৪০।৫০ মন পর্যন্ত হতে পারে। বৈজ্ঞানিক পদ্ধতি অবলম্বন করে যদি নতুন নতুন বীজ উৎপাদন আপনারা করতে পারেন এটা সম্ভব হবে। কিন্তু এব্যাপারে আপনাদের ব্যর্থতা আছে। এই ব্যর্থতা কাটিয়ে যদি আপনারা এগোতে পারেন তাহলে উৎপাদনের কোয়ান্টাম জাম্প হতে পারে। সুতরাং হাইব্রিড সীড-চিন্সুরা তিন, মাইক্রো, ইত্যাদি যাতে বেশি করে ব্যবহার করা যায় তা দেখা দরকার। তবে ঐ বীজের দাম একটু বেশি। ৫০ টাকা, ৮০ টাকা, কে.জি. দামে বিক্রি হচ্ছে। এত দাম দিয়ে অনেক সময় চাষিরা কিনতে পারেনা, চায়না। তবে এতে ফসল বেশি হয়। কিন্তু যদি নষ্ট হয়ে যায় বন্যাতে, খরাতে। সেইজন্য অনেক সময় তারা বেশি দামে কিনতে চায়না। সুতরাং এই বীজ যাতে চাষিরা আরও সস্তায় পেতে পারে তা দেখা দরকার। মিনিকিটে যেমন ভর্তুকি দেওয়া হয় সেইভাবে যদি হাইইল্ডিং এবং হাইব্রীড সীডে ভর্তুকি দেওয়া হয় তাহলে চাষিদের মধ্যে এটা ব্যবহারের প্রবণতা বাড়বে। সুতরাং এজন্য প্রচেষ্টা গ্রহণ করা দরকার।

এবারে উৎপাদনশীলতা সম্বন্ধে কয়েকটা কথা বলতে চাই। এটা নিয়ে আপনারা

হামবড়াই করেন। চালে ১৯৯৪।৯৫৫ সালে ২,১২০ কে.জি. পার হেক্টরে উৎপাদন হয়। কিন্তু ১৯৯৭-৯৮ সালে, অর্থাৎ তিন বছর পরে সেই উৎপাদনশীলতা বেড়ে হ'ল ২,২৪৩ কে.জি.। অর্থাৎ তিন বছরে বাড়ল ১২৩ কে.জি. পার হেক্টর। এগুলো আমি সমস্তই স্ট্যাটিস্টিক্যাল এপেন্ডিক্স থেকে বলছি। এই সাম্প্রতিক অতীতে যদি আপনি দেখেন, তাহলে দেখবেন যে জায়গায় পৌঁছতে চেয়েছেন নবম পরিকল্পনায়, ১৭০ লক্ষ টনে যেতে চেয়েছেন, সেটা আপনারা পৌঁছতে পারবেন না। সুতরাং উৎপাদনশীলতা যাতে আরও দ্রুতগতিতে বাড়ে সেটা দেখতে হবে। গমে আমাদের আরও দুরাবস্থা। ১৯৯৪-৯৫ সালে গম হয়েছিল ২,২৮৬ কে.জি. পার হেক্টর। তিন বছর পরে ১৯৯৭-৯৮ সালে সেটা কমে দাঁড়াল ২,২০৬। অর্থাৎ, ৩ বছর পরে ৮০ কে.জি. পার হেক্টর গমে উৎপাদনশীলতা কমে গেল। চালে সামান্য বাড়লেও গমে আবার সেই পরিমাণে কমে গেল। সুতরাং গমে আপনাদের নজর দিতে হবে। যদিও আপনারা বলেন গম চাষে চাষিরা উৎসাহিত নয়। চাষিরা পয়সা পায়না। কিন্তু আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই। এবারে আপনাদের দলের সদস্য কাগজে স্টেটমেন্ট দিয়ে বলেছেন বোরো চাষে ভীষণ খরা হয়েছিল।

[1-50 — 2-00 p.m.]

আপনি জানেন ১২ লক্ষ হেক্টর বোরো চাষ করা হয়েছিল। কিন্তু খরা হয়েছিল, তার ফলে মাটির নিচের জলের অভাব হয়েছিল। মাটির তলায় জল পাওয়া যাচ্ছিল না। ফলে বোরো চাষ ক্ষতিগ্রস্থ হয়েছিল। আপনাদের সদস্যরা স্বীকার করবেন, হয়তো আপওি স্বীকার করবেন যে বোরো চাষ পশ্চিমবঙ্গে আরও বেশি করা সম্ভব নয়। কারণ মাটির তলায় জল পাওয়া না গেলে বোরো চাষ সম্ভব নয়। মাটির তলার জল অনেক নিচে চলে যাচ্ছে ফলে বোরো চাষের পরিবর্তে সেই সময় গম চাষ করা যায় কিনা সেটা দেখা দরকার। গম চাষকে পশ্চিমবঙ্গে বাড়াতে হবে। এখন পশ্চিমবঙ্গের আবহাওয়ার যে অবস্থা তাতে চাষের জন্য মাটির তলার জলের উপর নির্ভর করা যায় না। গমের উৎপাদন যাতে ভাল হয় সেটা দেখা দরকার। গমের উৎপাদনশীলতা ৩ বছরে কমে গেছে। এব্যাপারে মন্ত্রী মহাশয়ের এবং মন্ত্রী সভার দৃষ্টি দেওয়া দরকার। এটা অত্যন্ত দুঃখের কথা যে, পাঞ্জাবের সঙ্গে তুলনা করলে দেখা যাচ্ছে যে, ১৯৮০-৮১ সালে পশ্চিমবঙ্গে চাল উৎপাদন হয়েছিল ১৪৪২ কেজি পার হেক্টর আর ১৯৮০-৮১ সালে পাঞ্জাবে চাল উৎপাদন হয়েছিল ২৭৩৩ কেজি পার হেক্টর। ১৪ বছর পর ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবঙ্গে চাল উৎপাদন হয় ২১২০ কেজি পার হেক্টর, আর পাঞ্জাবে ১৯৯৪-৯৫ সালে চাল উৎপাদন হয় ৩৫৮৩ কেজি পার হেক্টর। ১৯৮০-৮১ সালে পশ্চিমবঙ্গে গম উৎপাদন হয়েছিল ১৬৭২ কেজি পার হেক্টর। আর ১৯৮০-৮১ সালে পাঞ্জাবে গম

উৎপাদন হয়েছিল ২৭৩০ কেজি পার হেক্টর। ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবঙ্গে গম উৎপাদন হয়েছিল ২২৮৬ কেজি পার হেক্টর, কিন্তু ১৯৯৪-৯৫ সালে পাঞ্জাবে গম উৎপাদন হয়েছিল ৪০৯০ কেজি পার হেক্টর। তুলনামূলকভাবে ১৪ বছরে পশ্চিমবঙ্গে চালের উৎপাদনশীলতা বাড়ল ৬৭৮ কেজি পার হেক্টর, আর পাঞ্জাবে এই ১৪ বছরে চালের উৎপাদনশীলতা বাড়ল ৮৫০ কেজি পার হেক্টর। মাননীয় অর্থমন্ত্রী বার বার বিবৃতি দেন যে, উৎপাদনশীলতায় পশ্চিমবঙ্গ সমস্ত রাজ্য থেকে উপরে উঠে গেছে। এটা যে স্ট্যাটিসটিক্যালি কত ভুল সেটা আমি প্রমাণ করছি। ১৪ বছরে পশ্চিমবঙ্গে চালের উৎপাদন বাড়ল ৬৭৮ কেজি পার হেক্টর, সেখানে ১৪ বছরে পাঞ্জাবে চালের উৎপাদন বাড়ল ৮৫০ কেজি পার হেক্টর। সুতরাং রেট অফ ইনক্রিজ ইন প্রোডাকশন, তাতেও পাঞ্জাবের তুলনায় আপনারা পিছিয়ে আছেন। সুতরাং এ থেকে আপনারা নিশ্চয়ই বুঝতে পারছেন যে আপনারা কত অসত্য কথা বলেছেন। এটা নিশ্চয়ই আপনারা সকলেই স্বীকার করবেন। সুতরাং আপনারা অসত্য কথা বলা থেকে নিবৃত্ত থাকুন — এটা আমার অনুরোধ। মাননীয় মন্ত্রী মহাশয় বাজেট ভাষণে বলে থাকেন, মাননীয় রাজ্যপালের ভাষণেও থাকে এবং মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণে বলা থাকে যে, 'চাল উৎপাদন আমরা প্রথম'। অর্থাৎ চাল উৎপাদনে যেন বামফ্রন্ট সরকারের আমলে আপনারা প্রথম হয়েছেন এবং কংগ্রেস আমলে চাল উৎপাদনে এই রাজ্য যেন দ্বিতীয় স্থানে, তৃতীয় স্থানে ও চতুর্থ স্থানে ছিল। এটা ঠিক নয়। এটা সম্পূর্ণ অসত্য কথা। আমি বলছি চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ বরাবরই প্রথম ছিল। আমি স্ট্যাটিসটিক্যাল ইকোনমিক রিভিউ ৭৬-৭৭ এর পেজ-১৩ থেকে বলছি, Statistical Economic Review, 1976-77, page 13 para 6.3 :

[2-00 — 2-10 p.m.]

"In real terms, West Bengal is the highest producer of both rice and jute in India. In 1974-75 this State produced 63 lakh tonnes of rice and 26 lakh bales of fibres which was 60 and 58 per cent respectively of the country's production." চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ বরাবরই প্রথম ছিল। আবার জুট উৎপাদনেও পশ্চিমবঙ্গ বরাবর প্রথম ছিল। আমাদের সময়েও প্রথম ছিল, তার আগেও প্রথম ছিল পশ্চিমবঙ্গ। ডাঃ বি.সি. রায়ের আমল থেকেই পশ্চিমবঙ্গ প্রথম ছিল। কারণ কি, না ভারতবর্ষের যতগুলো রাজ্যে চাল উৎপাদন হয় তার মধ্যে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি জমিতে ধান চাষ হয়। সুতরাং এখানেই সবচেয়ে বেশি ধান হবে বা চাল হবে। এটা অত্যন্ত স্বাভাবিক কথা। যদি না উৎপাদনশীলতার খুব একটা হেরফের থাকে তাহলে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি চাল উৎপাদন হবে, এ-বিষয়ে

কোনও সন্দেহ নেই। আমি 'স্ট্যাটিসটিক্যাল অ্যাবস্ট্রাক্ট - ইন্ডিয়া-৮৯' থেকে উদ্ধৃত করে বলছি, অন্ধ্রে ধান চাষ হয় ৩১.২৩ লক্ষ হেক্টর জমিতে; বিহারে হয় ৫০.৭৯ লক্ষ হেক্টর জমিতে; উড়িষ্যায় ৪০.৪৬ লক্ষ হেক্টর জমিতে। ইউ.পি. বড় রাজ্য, সেখানে ৪৫.৮৫ লক্ষ হেক্টর জমিতে ধান চাষ হয়। পাঞ্জাবে ১৭.১৭ লক্ষ হেক্টর জমিতে ধান চাষ হয়। আর পশ্চিমবাংলায় হয় ৫৪.৭৬ লক্ষ হেক্টর জমিতে। অর্থাৎ পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি জমিতে ধান চাষ হয়। ভারতবর্ষের যে বড় রাজ্যগুলি রাইস প্রোডিউসড করে তাদের মধ্যে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি জমিতে ধান চাষ হয়। সুতরাং উৎপাদনশীলতায় খুব একটা হেরফের না থাকলে এখানেই যে সবচেয়ে বেশি চাল উৎপাদন হবে, সে বিষয়ে কোনও সন্দেহ নেই এবং তাই হচ্ছে। বাস্তবে তাই হচ্ছে। অতএব আপনাদের সময়েই চাল উৎপাদনে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম হচ্ছে, একথা ঠিক নয়। সব সময়েই প্রথম ছিল এবং আপনাদের সময় একটা হার একটু নেমে গেছে। সেটা কোথায়, না ওয়েস্ট বেঙ্গল'স কন্ট্রিবিউশন ইন রাইস - অল ইন্ডিয়া ফিগার যদি ধরেন তাহলে সমগ্র ভারতবর্ষে যত চাল উৎপাদন হয় তারমধ্যে পশ্চিমবাংলার কন্ট্রিবিউশন ছিল ১৯৭৪-৭৫ সালে ১৬.৩% ১৯৭৬-৭৭ সালের ইকনমিক রিভিউ অনুযায়ী — টেবল ১৬, পেজ ১৪-তে এটা আছে। এরপর স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স আপনারা যেটা দিয়েছেন তাতে দেখছি ১৯৯৭-৯৮ সালে তা কমে হয়েছে ১৬.১%। ১৬.৩% থেকে কমে হয়েছে ১৬.১%। অর্থাৎ ০.২% কমে গেছে। চালে পশ্চিমবাংলার অল ইন্ডিয়া কন্ট্রিবিউশন আগে ছিল ১৬.৩% এখন আপনাদের সময় তা হয়েছে ১৬.১% ইন ৯৭-৯৮। এরপরে আমি সেচের ব্যাপারে কয়েকটা কথা বলতে চাই। আপনারা সবাই জানেন এবং একমত হবেন, আমি একটু আগেই বলেছি যে, চালই বলুন, গমই বলুন বা অন্যান্য ফসলই বলুন, যে কোনও কৃষিজাত পণ্যের উৎপাদন সেচের ওপর নির্ভরশীল। সেচের সম্প্রসারণ যদি বেশি হয় তাহলে স্বাভাবিক ভাবেই বেশি জমিতে ধান, গম ইত্যাদি ফসল ফলতে পারে বা বেশি ফসল ফলাবার সুযোগ চাষী পান। সুতরাং সেচের আপনারা কতখানি উন্নতি করতে পারলেন তা দেখতে হবে। যদিও আমি জানি মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়, সেচ দপ্তর আপনার অধীন নয় তবুও আপনাকে এটাও চিন্তা-ভাবনা করতে হবে। কারণ আপনারা একই মন্ত্রিসভার সদস্য। সুতরাং সেচের দিকে আপনাদের বিশেষভাবে নজর দিতে হবে। সেচের ক্ষেত্রে আমরা কি দেখছি? মাটির নিচের জলের স্তর ক্রমশঃ নেমে যাচ্ছে। চাষী নিজের চেষ্টায়, তার সংসার বাঁচাবার জন্য, জনসংখ্যা বাড়ছে, সেই জনসংখ্যাকে খেতে দেওয়ার জন্য, তাদের মুখে ভাত দেবার জন্য ঘটি-বাটি বিক্রি করে, জমি বন্ধক রেখে লো ডিউটি টিউবওয়েল, মিনি ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল বসিয়ে সেচের জল তোলার চেষ্টা করছে। চাষীরা যেখানে এইভাবে আপ্রাণ চেষ্টা করছে সেখানে তারা সময়মতো বিদ্যুৎ পাচ্ছেনা। এই ব্যাপারটা আমি অনেক আগেই আপনাদের

দৃষ্টিতে এনেছি। মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করেছি, বিধানসভায় বলেছি। এবারে বোরো চাষের সময় কি রকম খরা হয়েছিল তা আমরা সবাই জানি, সেই সমস্যার সমাধান হয়নি। তাই আমি পরিসংখ্যান দিয়ে বলছি ১৯৯৪-৯৫ সালে হেভি ডিউটি ডিপ টিউবওয়েল-এর সংখ্যা ছিল ৩,১৪৪টি। স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডেক্স-এ বলা হয়েছে, ১৯৯৭-৯৮ সালে তা বেড়ে দাড়াল ৩,৬৩৫টি। অর্থাৎ তিন বছরে বাড়ল ৪৯১টি। আমি শুধু কমার ফিগারই দিচ্ছিনা। যেখানে যা বেড়েছে তাও বলছি। কিন্তু এটা আরও অনেক বেশি বাড়া উচিত ছিল। এটাই আমার বক্তব্য। এই প্রসঙ্গে আমি বলে রাখি বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন এই বছর বোধ হয় চালু হবে। মাননীয় বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয় সেরকমই বলেছেন। তা হলে ময়ূরাক্ষি সিস্টেমে যে ইরিগেশন হয়, সেই ইরিগেশনে জল পাওয়া যাবে না। সমস্তটা ঐ বক্রেশ্বর থারমাল পাওয়ার স্টেশনে চলে যাবে এবং আপনার মন্ত্রিসভার সদস্যরা বলেছিলেন এটাকে ক্ষতিপূরণ করার জন্য আমরা অন্তত্পক্ষে ২০০টি ডিপ-টিউবওয়েল বসিয়ে দেব। আপনারা কতগুলি বসিয়েছেন তা আমি জানি না, কিন্তু এখনও পর্যন্ত যা খবর ২০০টি ডিপ-টিউবওয়েল বসাননি। সুতরাং একটা ইন্সটান্স আমি দিচ্ছি, যেটা বীরভূম, বর্ধমানের খানিকটা এবং মুর্শিদাবাদের খানিকটা কভার করে ময়ূরাক্ষী ক্যানাল সিস্টেম সেখানে আপনারা যে ২০০টি ডিপ-টিউবওয়েল বসাবার প্রতিশ্রুতি দিলেন তা এখনও পালন করতে পারেননি। অর্থাৎ ৩টি জেলা বর্ধমানের কিয়দংশ, বীরভূম মুর্শিদাবাদের খানিকটা অংশ ময়ূরাক্ষি ক্যানেলের জল আর পাবে না যদি ময়ূরাক্ষি ক্যানেল থেকে জল বক্রেশ্বরে চলে যায়। যাইহোক, হেভি ডিউটি টিউবওয়েল ৪৯১টি বেড়েছে ঠিকই, কিন্তু আরও অনেক বেশি হওয়া উচিত ছিল। যদি ২০০ ডিপ টিউবওয়েল ধরি তাহলে আমার মনে হয় আরও বেশি বাড়ানো দরকার এবং উচিতও ছিল। শ্যালো টিউবওয়েল কিন্তু কমে গেছে। শ্যালো টিউবওয়েল ১৯৯৪-৯৫ সালে ছিল ৪ হাজার ৮৩৭টি। ১৯৯৭-৯৮ সালে অর্থাৎ এই ৩ বছরে সেটা কমে গিয়ে দাঁড়ালো ৪ হাজার ৩৮২টি। অর্থাৎ এই ৩ বছরে কমে গিয়ে দাড়ালো ৪৫৫টি। সরকারি এবং বেসরকারি ক্ষেত্রে আমি পরে আসছি। রিভার লিফটের পরিসংখ্যান দিয়ে আপনাকে বিবৃত করতে চাই না। সেখানে ৪ বছরে ৫৬টি আর.এল. ইরিগেশন সিস্টেম করলেন। এটা আরও অনেক বেশি হওয়া উচিত ছিল। কেননা, আজকে যদি সেচের সম্প্রসারণ করতে না পারি একটু আগে যা বললাম আমরা উৎপাদন বাড়াতে পারবো না। একটা মাঠে ২।৩টি ফসল করতে পারবো না। যদিও এটা আপনার দপ্তর নয়, তবুও কৃষিমন্ত্রী হিসাবে অন্তত দরকার দাবি তোলা আপনাদের সরকারের কাছে যে, এ ব্যাপারে মনযোগ দিয়ে আরও বেশি যাতে আর.এল.আই, শ্যালো টিউবওয়েল, ডিপ-টিউবওয়েল, মিডিয়াম ডিউটি টিউবওয়েল বাড়ানো যায় তার চেষ্টা করা। বেসরকারি ক্ষেত্রে আমরা কি দেখছি? ৩১-৩-১৯৮০ সালে বেসরকারি শ্যালো টিউবওয়েল ছিল ৪২ হাজার ৬১১টি। ৩-৩-

১৯৯২ সালে অর্থাৎ ১২ বছর পরে বেসরকারি শ্যালো টিউবওয়েল দেখা যাচ্ছে ৫ লক্ষের উপর। সুতরাং তাদের প্রচেষ্টা এবং তাদের নিজস্ব চেষ্টায় এই উৎপাদন বেড়েছে। আপনারা বলেছেন রেকর্ড করেছে। কিন্তু এখনও আপনার বক্তব্যে দেখিনি কোথাও যদি মিস করে থাকি পয়েন্ট-আউট করবেন চাষিরা নিজস্ব প্রচেষ্টায় যে উৎপাদন বাড়িয়েছে তারজন্য তাদেরকে ধন্যবাদ দেওয়া। এটা আপনার উচিত ছিল, কিন্তু সেই ধন্যবাদ চাষী ভাইদের আপনি দেননি। তারা তাদের মাথার ঘাম পায়ে ফেলে চেষ্টা করেছে, ঘটি-বাটি বিক্রি করে চাষ করে বেশি ধান এবং অন্যান্য ফসল ফলিয়ে তাদেরই মূল প্রচেষ্টায় যে উৎপাদন বেড়েছে তারজন্য তাদেরকে অন্তত্পক্ষে ধন্যবাদ দেওয়া আপনার বাজেট স্পীচে উচিত ছিল, সেটা কিন্তু দেননি। এটা অত্যন্ত দুঃখের কথা। কিন্তু দেখছি, সাবজেক্ট কমিটি সেই ধন্যবাদ দিয়েছে। আপনি খুলুন, পেজ নাম্বার ৯তে আছে। তাতে বলেছেন, "The State domestic product due to Agriculture was Rs.22742.83 crores: as compared to this the budget for Agriculture department is Rs.260 crores i.e. less than 2% as the Plan outlay is Rs.50 crores, less than .5%" তার মানে এগ্রিকালচারে যে স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট হয় অর্থাৎ টোটাল এগ্রিকালচারাল যে প্রডাকশন হয় তার পারসেনটেজ স্টেট প্ল্যানে যা বরাদ্দ করেছেন সেটা হচ্ছে ০.৫ পারসেন্ট। "This is achieved by the State's farmers, with the role of the department mainly confined to extension and some infrastructural support." ধন্যবাদ তারা দিয়েছেন পরোক্ষে। আমি আশা করব, যদিও আপনার পারফরমেন্স The performance is the role of the department mainly confined to infrastructural support. সেটা যাতে বাড়ে, যত বাড়াতে পারবেন চাষিরা ততই উৎসাহিত হবে। এটা ঠিকই, সমস্ত শ্যালো টিউবওয়েল, সমস্ত আর.এল.আই সরকারের দ্বারা করে দেওয়া সম্ভব নয়, এটা আমি বুঝি।

কিন্তু এই ইনফ্রাস্ট্রাকচার যদি আপনারা কিছুটা বাড়াতে পারেন তাহলে চাষিদের কাছে সেটা আরও ইনসেনটিভ হয়ে পৌঁছাবে। এর এক্সটেনশন ওয়ার্ক যদি বেশি করতে পারেন, চাষিদের যদি হাইব্রিড সীড নিয়মিত সরবরাহ করতে পারেন তাহলে চাষিরা বেশি উৎপাদনে সক্ষম হবেন। এর সঙ্গে সঙ্গে তাদের ফসলগুলি যদি নায্য দামে কিনে নেওয়ার বা বিক্রি করার সুব্যবস্থা করতে পারেন তাহলে চাষিরা চাষের কাজে আরও বেশি লগ্নি করে, আরও বেশি শ্রম দিয়ে পশ্চিমবঙ্গে কৃষিজ পণ্য আরও বেশি উৎপাদনে সচেষ্ট হতে পারবেন। কিন্তু আমরা দেখছি এই বাজেটে সেই চিন্তাধারা নেই এবং সেই অর্থ বরাদ্দ করা হয়নি। স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সকলে মিলে এ ব্যাপারে চেষ্টা করুন কারণ এটা একটা খুব ইমপর্টেন্ট ডিপার্টমেন্ট। এই কৃষির উপর নির্ভর করেই আমরা সকলে বেঁচে আছি। স্টেট ডোমেসটিক প্রডাক্টে ২২

হাজার কোটি টাকার উপর কন্ট্রিবিউশন এর। কিন্তু আমরা দেখছি, এই দপ্তরের এমনই বেহাল অবস্থা যে ১৯৯২/৯৩ সালের সঙ্গেও সমতা রাখতে পারা যাচ্ছে না। এটা অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের কথা। স্যার, আমরা দেখেছি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেন, মাননীয় রাজ্যপালকে দিয়ে তার ভাষণে বলানো হয় যে এই সরকার বিভিন্ন দপ্তরের মাধ্যমে প্রচুর টাকা লগ্নি করে পশ্চিমবঙ্গের নাকি বিরাট উন্নতি করেছেন। কিন্তু স্যার, বাস্তবে আমরা তার কোনও প্রতিফলন দেখতে পাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করি, যে বাজেট বরাদ্দ চেয়েছেন তা পাস করে হবে কি? এর ৫০ পারসেন্ট টাকাও তো শেষ পর্যন্ত আপনি পাবেন না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি আমাদের অ্যাসিওর করতে পারেন, যে বাজেট বরাদ্দ আপনি চেয়েছেন আগামি দু হাজার সালের ৩১শে মার্চের মধ্যে তার ১০০ পারসেন্ট টাকা আপনি পাবেন? তা যদি না পান তাহলে বাজেট পাস করব কি জন্য, কি লাভ তাতে? আজকে এই কৃষি দপ্তর এবং বিভিন্ন দপ্তরের বাজেটের ক্ষেত্রে দেখা যাচ্ছে, যে অঙ্কের বাজেট এখানে পেশ করা হয় তার ৫০ ভাগ বা তার থেকেও কম টাকা বিভিন্ন দপ্তরকে দেওয়া হয়। তাহলে বক্তৃতা করে এগ্রিকালচারের বাজেট পাস করে লাভ কি যদি শেষ পর্যন্ত সবটা না পাওয়া যায়? স্যার, ক্যানেল ইরিগেশনের অবস্থাটা দেখুন। ১৯৮০/৮১ সালে ১০.১৭ লক্ষ হেক্টর জমিতে ক্যানেল ইরিগেশন হত। ১৯৯৭/৯৮ সালে ১৭ বছর পরে সেটা বেড়ে হল ১২.১৬ লক্ষ হেক্টর। তার মানে দু লক্ষ হেক্টরে ক্যানেল ইরিগেশন বাড়াতে পারা গিয়েছে। যেটা আমি আগে বলছিলাম, বক্রেশ্বর থারমাল পাওয়ার প্ল্যান্ট চালু হয়ে গেলে ময়ূরাক্ষি থেকে ক্যানেল ইরিগেশন কমে যাবে। অন্ততঃপক্ষে বর্ধমান, বীরভূম, মুর্শিদাবাদ জেলার ৫০ হাজার হেক্টরের চাষে ক্যানেল ইরিগেশনের জল পাওয়া যাবে না। এই যে দু লক্ষ হেক্টর বেড়েছে, এটা মেনলি বেড়েছে তিস্তার জন্য কিন্তু এই তিস্তা প্রকল্পের ১০০ পারসেন্ট কাজ আপনারা এতদিনে করতে পারেন নি। উত্তরবঙ্গে গিয়ে আমরা দেখেছি তিস্তা প্রকল্পের কি অবস্থা। ক্যানেল তৈরি হয়েছে আবার তাও ভেঙেও যাচ্ছে - এতদিন ধরে একটা কাজ চললে যা অবস্থা হয় তাই হচ্ছে। একটা ক্যানেল হয়ত ১০ বছর আগে আরম্ভ হয়েছিল কিন্তু তাকে পুরোপুরি কাজে লাগাতে পারছেন না। এর ফলে মাটি জমে, ঘাস হয়ে ক্যানেলের অর্ধেক নষ্ট হয়ে গিয়েছে। যাইহোক, এটা অন্য বিষয়, ইরিগেশন বাজেটের সময় বিস্তারিত বলা যাবে। কিন্তু যেটার উপর আমি স্ট্রেস দিতে চাই সেটা হচ্ছে, ক্যানেল ইরিগেশন এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। ময়ূরাক্ষি, কংসাবতি, ডি.ভি.সি., তিস্তা - এই ৪টি যে মেন প্রকল্প আছে আমাদের পশ্চিমবাংলায়, এই প্রকল্পগুলিকে কিন্তু ঠিকমতন কাজে লাগাতে পারছি না আমরা। সেগুলি থেকে সময়মত যে সময় খরা হয়, যে সময় জল চেয়ে আমরা হা পিত্যেশ করে বসে থাকি, [illegible] ছোটাছুটি করে, টেলিফোনের পর টেলিফোন করে

জল ছাড়ার কথা বলতে বলতে আমাদের সমস্ত এনার্জি নষ্ট হয়ে যায়, অর্থাৎ যে সময় জলের অত্যন্ত প্রয়োজন, ক্যানেল ইরিগেশন থেকে জল পাাওয়ার প্রয়োজন সেই সময় ছোটাছুটি করেও জল পাওয়া যায় না। যাইহোক, এটা ইরিগেশন দপ্তরের ব্যাপার, এরমধ্যে আমি এখন বেশি যাচ্ছি না। কিন্তু কৃষির উৎপাদন যেহেতু এটার উপর নির্ভরশীল সেইহেতু আপনাকে বলছি, এটা আপনাকে দেখতে হবে।

[2-10 — 2-20 p.m.]

সুতরাং এটা আপনাকে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ পর্যন্ত জমির মাত্র ২৩ ভাগ মন্ত্রী মহাশয় সরকারি সেচের আওতায় এনেছেন, প্রয়োজনের তুলনায় এটা খুবই কম। এটাকে বাড়াবার চেষ্টা করতে হবে। সেচ একটা ভেরি ইমপর্টেন্ট আইটেম। সেই আইটেমের মধ্যে দিয়ে প্রোডাকশন বাড়তে পারে। তারপরে শস্য বিমার ব্যাপারটা দেখুন। এখানে শস্য বিমার কভারেজ খুবই কম। যারা দুর্বল, লোন নেয় বিভিন্ন কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে, ন্যাশনালাইজ ব্যাঙ্ক থেকে, তাদের ক্ষেত্রে শস্য বিমা প্রযোজন্য। এটাকে সাধারণ ভাবে ছড়িয়ে দিতে হবে। এটা এখন ব্লক ভিত্তিতে আছে। পুরো ব্লক যদি খরা হয়, পুরো ব্লকে যদি বন্যা হয়, তবেই সেই ব্লকের কেউ শস্য বিমা পেতে পারে। এট' খুবই অন্যায়। আপনি জানেন যে, একটা পুরো ব্লকে হয়ত বন্যা হয়নি, ৩।৪টি গ্রাম পঞ্চায়েতে হয়ত বন্যা হয়েছে, সেখানকার মানুষ এফেকটেড হয়েছে, তারা শস্য বিমার আওতায় আসবেন না। সুতরাং এই শস্যবিমা ব্লক ভিত্তিক না হয়ে যাতে গ্রাম পঞ্চায়েত ভিত্তিক হয়, এটা আপনাকে দেখার জন্য অনুরোধ করছি। আর পর্যাপ্ত পরিমাণে এবং ঠিক সময়ে চাষিরা যাতে জল এবং বীজ পায় সেটাও দেখা দরকার। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক বা অন্যান্য কো-অপারেটিভ ব্যাঙ্ক যেগুলি আছে, খুব কম সংখ্যক চাষী সেখান থেকে লোন পায়। এই সম্পর্কে আমি বিস্তারিত ভাবে কো-অপারেটিভ বাজেটে বলব। আজকে অনাদায়ি ঋণের পরিমাণ বেড়ে যাচ্ছে এবং তার ফলে চাষিরা নুতন করে এর আওতায় আসতে পারছে না। এই দিকে আপনাকে নজর দিতে হবে। যদিও এটা অন্য দপ্তরের, কিন্তু এটা আপনার সংশ্লিষ্ট দপ্তর। আপনি চেষ্টা করছেন যাতে কো-অপারেটিভ কভারেজ এবং ন্যাশনালাইজড ব্যাঙ্কের কভারেজ যাতে চাষিরা পায়। কিন্তু সময় মতো ঋণ পাবার ব্যবস্থাও আপনাকে করতে হবে। আর একটা কথা হচ্ছে, ভূ-গর্ভস্থ জলের সমস্যা আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি একটা প্রশ্নের অবতারণা করছি। এটা কয়েক বছরের পুরানো। ১৯৯৫ সালের ১৯শে এপ্রিল বিধানসভার মাননীয় সদস্য প্রশ্ন করেছিলেন যে, জল সম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এটা কি সত্য যে ভূ-গর্ভস্থ জলের অপরিকল্পিত ব্যবহারের ফলে রাজ্যে বিভিন্ন জেলায় অনেক ব্লকে জলস্তর ভয়াবহ ভাবে

নিচে নেমে গেছে এবং সত্যি হলে এরূপ ব্লকের সংখ্যা কত? উত্তরে মন্ত্রী বলেছেন যে, (ক) না। (খ) প্রযোজ্য নয়। অর্থাৎ বিভিন্ন জায়গায় ব্লকে জলস্তর নেমে যাচ্ছে না। আর (খ) প্রশ্নের উত্তরে বললেন যে প্রযোজ্য নয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের তখন এই চৈতন্য উদয় হয়নি যে, ভূগর্ভস্থ জলের অপরিকল্পিত ব্যবহারের জন্য মাটির নিচের জল নেমে যচ্ছে। এখন সেই চৈতন্য উদয় হয়েছে। শেষে একথা বলতে চাই যে এগ্রিকালচার কাউন্সিলের একটা প্রস্তাব আমরা পেয়েছি। তামিলনাড়ুতে একটা এগ্রিকালচার কাউন্সিল সোসাইটি তৈরি হয়েছে। এই এগিরিকালচার কাউন্সিল হচ্ছে in the state for exchanging of new technologies foundout then and there at all India level, restraint the activities of the Un-Recognized graduates, to formulate the proper educational norms for Basic degree and post-graduate degree and to provide self-employments to agriculture graduates. এটা তামিলনাড়ুতে হয়েছে। আমাদের কাছে এটা আকর্ষণীয় বলে মনে হয়েছে। আপনি দেখবেন যে সরকারের পক্ষ থেকে এই রকম একটা করে যে সমস্ত বিষয়ে আমি উল্লেখ করলাম, সেগুলি নিয়ে উন্নয়ন মূলক কাজে সুচিন্তিত মতামত দিতে পারেন কিনা যাতে এগ্রিকালচার গ্রাজুয়েটেরা ভাল কাজ করতে পারে, স্বনির্ভর হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে আমাদের অনেকগুলি সীড ফার্ম আছে। সংখ্যার দিক থেকে ২২১টি খামার হয়েছে। কিন্তু এই সীড ফার্ম যেগুলি আছে তার অনেকগুলিতে একেবারে কোনও কাজ করছে না, অধিকাংশ অকেজো হয়ে পড়ে আছে। আপনার পূর্বসুরি যিনি তিনি ওখানে যে অস্থায়ী লেবার ছিল তাদের স্থায়ি করে গেছেন। তাদের বেতন দিচ্ছেন, মাইনা বাড়িয়ে দিয়েছেন। কিন্তু যে সীড ফার্মগুলি আছে সেখানে যে সীড প্রোডাকশন করার কথা ছিল, সেগুলি কি তারা দিতে পারছে - তারা দিতে পারছে না।

সুতরাং এই দিকে নজর দেওয়া দরকার। তার কারণ সার্টিফায়েড সীড না হলে আপনার উৎপাদন কখনও বাড়বে না। আপনি নিশ্চয়ই কৃষিমন্ত্রী হিসাবে জানেন যে পশ্চিমবাংলায় সার্টিফায়েড ধানের বীজ যা দরকার তার পরিমাণ হল ১৭ হাজার টন। তার মধ্যে আপনি ৪-৫ হাজার টন সার্টিফায়েড সীড দিতে পারছেন। এই পরিধি আপনাকে বাড়াতে হবে। সার্টিফায়েড সীড যারা দেয় এইরকম ধরনের সংস্থা তৈরি করে ঠিকমতো সীড প্রোডাকশন করে সার্টিফায়েড সীড যাতে চাষিরা ন্যায্য মুল্যে পায় তার ব্যবস্থা আপনাকে করতে হবে। আমি আর দু-একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। কৃষিতে বিদ্যুতের ব্যবহার, আপনি জানেন আমাদের রাজ্য অন্যান্য রাজ্যের তুলনায় আমি পরিসংখ্যান দিচ্ছি না অনেক পেছিয়ে আছে। আমাদের গ্রামে গ্রামে বিদ্যুৎ যায়নি। বিদ্যুৎ-এর অভাবে, আমি শুধু এইটুকুই বলতে চাই, বোরো এবারে যেভাবে মার খেয়েছে তার বর্ণনা করা যায় না। আমি বিভিন্ন এলাকায় যখন গিয়েছি, আমার নির্বাচনি

কেন্দ্র ছাড়া অন্যান্য জায়গায় গিয়েছি তখন চাষিরা আমাকে একটা কথাই বলেছেন যে আপনারা আর কিছু দিতে না পারেন দিনে অন্তত ১০-১২ ঘন্টা ভাল ভোল্টেজের বিদ্যুৎ দিন। আমি এই বিধানসভায় বারে বারে বলছি বিদ্যুতের ব্যাপারে। কিন্তু মন্ত্রিসভার কাছ থেকে কোনও প্রতিশ্রুতি আমি পাইনি। যার ফলে চাষিরা মার খেয়েছে। এবারে ১২ লক্ষ হেক্টরের মতো বোরো চাষ হয়েছে, বিদ্যুৎ না পাওয়ার জন্য এবং খরার জন্য আপনি বলেছেন যে ক্ষতি হয়েছে, চাষ যার মার খেয়েছে তাতে প্রায় ১০ পারসেন্ট ক্ষতি হয়েছে প্রোডাকশনের। আমার ধারনা তা নয়, আমার নিজস্ব অভিজ্ঞতা থেকে বলছি এই ক্ষতির পরিমাণ আরও বেশি, কমপক্ষে ২০-২৫ পারসেন্ট ক্ষতি হয়েছে। খরায় এবারে যে ক্ষতি হয়েছে সেটা আপনি মেকআপ করবেন অন্যভাবে বলেছেন। আমি জানিনা আপনি কিভাবে করতে পারবেন। সেইজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না এই জন্য যে আপনি ১৯৯২-৯৩ সালের সঙ্গে সমতা রাখতে পারেননি। তা ছাড়া যে বাজেট বরাদ্দ হবে সেটা তো পরবর্তীকালে স্যাংশন হয় না, শুধু শুধু এই বাজেট করে লাভ নেই। সেই জন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে আনা কাট মোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, বাজেট আলোচনার সময় আমরা মন্ত্রীদের উপস্থিত থাকতে বলি এই জন্য যে তাঁর দপ্তর নিয়ে আলোচনা হচ্ছে সেটা শোনার জন্য। স্যার, আজকে দেখলাম বিরোধী দলের নেতা যখন বক্তৃতা করছিলেন, এই সময় মাননীয় মন্ত্রী ৪০ মিনিট ধরে ঘুমিয়েই কাটিয়ে দিলেন। একজন বিধায়ক তাঁকে জাগিয়ে দিলেন এবং তাঁর পাশে বসে রইলেন জাগিয়ে রাখার জন্য। এইরকম যদি অবস্থা হয় তাহলে কি হবে? এটা তো ঠিক নয়।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের কৃষিমন্ত্রী শ্রীযুক্ত নরেন দে মহাশয় কৃষি পরিস্থিতি কৃষি উন্নয়নের লক্ষ্যমাত্রা বিশেষ করে কৃষি উৎপাদনের দিকে লক্ষ্য রেখে ১৯৯৯-২০০০ সালের জন্য ব্যয় বরাদ্দের যে দাবি পেশ করেছেন ৪৮, ৫৫ এবং ৫৮ নম্বর দাবি যার অন্তর্ভুক্ত সেই ব্যয় বরাদ্দের দাবিকে সার্বিক সমর্থন করছি। আমি এই বাজেট বইটা মোটামুটি পড়েছি। এটা দেখে মনে হচ্ছে যে পুরোপুরি একটা ইতিবাচক এবং সদ্বর্থক দৃষ্টিভঙ্গি থেকে বাজেট রচনা করা হয়েছে। আমাদের বিরোধী দলের নেতা অনেকগুলি বিষয় ঠিকই বলেছেন। কিন্তু তাঁর অ্যাপ্রোচটা নেগেটিভ বলে মনে হয়েছে। এই যে বাজেট রচনা করা হয়েছে এটা কৃষিকে এগিয়ে নিয়ে যাওয়ার স্বার্থে রচনা করা হয়েছে। আমি এই বিষয়ে কিছু কথা উল্লেখ করতে চাই। বিগত ২২ বছরে এই বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় যে সাফল্য তা হল

কৃষিতে অগ্রগতি। এটা আমার কথা নয়, এটা সকলের কথা। কৃষি উৎপাদনে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে প্রথম সারিতে যেতে পেরেছে। এটা শুধু পশ্চিমবঙ্গ বাসির কথা নয়, বামফ্রন্ট সরকারের কথা নয়, আন্তর্জাতিক মহলে এটা স্বীকৃত। আমি ব্যক্তিগতভাবে মনে করছি কৃষিতে বামফ্রন্ট সরকারের এই যে সাফল্য এটা একটা অভুতপূর্ব বৈপ্লবিক সাফল্য। তবে এই কথা অস্বীকার করা যায় না, কৃষি উৎপাদন বৃদ্ধির মূল। কারণ হল ব্যাপক ভূমিসংস্কার। ভূমিসংস্কারের মাধ্যমে ছোট জোত বন্টন করা হয়েছে গ্রামের ক্ষুদ্র এবং প্রান্তিক চাষিদের মধ্যে।

[2-20 — 2-30 p.m.]

আর একদিকে সহায়ক শক্তি হিসাবে বামফ্রন্ট সরকার কৃষি প্রযুক্তি এবং কৃষি উপকরণের যোগান দিয়েছে। বিরোধী বন্ধুদের যদি সদিচ্ছা থাকতো তাহলে তাঁদের সময়ে তাঁরা ভূমি সংস্কার করতেন। তাঁদের তা ছিল না। বামফ্রন্ট সরকারের আমলে ব্যাপক ভূমি সংস্কারের ফলে এবং কৃষি উপকরণের যোগানের ফলে একেবারে ছোট কৃষক তার শেষ সম্বল দিয়ে, তার রক্তবিন্দু দিয়ে কৃষি প্রযুক্তি এবং কৃষি উপকরণকে কাজে লাগিয়ে সার্বিক ফলন ফলাচ্ছে। এটা গোটা পশ্চিমবাংলায় যে অগ্রগতি ঘটেছে তাকে সূচিত করে। ১৯৭১-৭৬ সালে কৃষি উৎপাদনের শতকরা হার যা ছিল, নানা কৃষি প্রযুক্তি এবং কৃষি উপকরণ ব্যবহারের ফলে তা ১৯৯১-৯৬ সালে অনেকখানি বেড়ে গেছে। এটা আমার তথ্য নয়। ধান উৎপাদনের ক্ষেত্রে ১৯৭১-৭৬ সালে যেখানে ছিল ৬৩.০৬ লক্ষ টন, সেখানে ১৯৯১-৯৬ সালে দাঁড়িয়েছে ১১৯.২৭ লক্ষ টন। অর্থাৎ তুলনামূলকভাবে বৃদ্ধি হয়েছে ৮৯.১৪ শতাংশ। শস্য উৎপাদনের ক্ষেত্রে ১৯৭১-৭৬ সালে যেখানে ছিল ৭৫.৯৪ লক্ষ টন, ১৯৯১-৯৬ সালে তা দাঁড়িয়েছে ৭৯.৯০ লক্ষ টন। সবজি উৎপাদান ১৯৭১-৭৬ সালে যেখানে ছিল ১১.৯০ লক্ষ টন, সেখান থেকে ১৯৯১-৯৬ সালে বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ৫৩.৯১ লক্ষ টন। তুলনামূলক বৃদ্ধি ৩৫৩.০৩ শতাংশ। কৃষির এই যে উৎপাদন বৃদ্ধি এটা কি অগ্রগতি নয়? নেগেটিভ অ্যাটিচিউড থেকে বিরোধী পক্ষ থেকে ওরা বলছেন। আমি মনেকরি না যে, তাঁরা পজিটিভ আউটলুক থেকে এইসব বলছেন। বীজের ব্যবহার এবং বীজ সরবরাহের ক্ষেত্রে, ধান, গম, তৈলবীজ, প্রত্যেকটি ক্ষেত্রেই আমরা দেখছি যে বীজের ব্যবহার বৃদ্ধি হয়েছে। ধানের ক্ষেত্রে ৯ হাজার ২০০ টনের জায়গায় ১৭ হাজার ৬০০ টন বৃদ্ধি পেয়েছে, ৯১.৩ শতাংশ বৃদ্ধি পেয়েছে। পাটের ক্ষেত্রে বৃদ্ধি পেয়েছে ১৫.৬ শতাংশ। সবজির ক্ষেত্রে বীজের ব্যবহার বৃদ্ধি পেয়েছে ১২৭.০২ শতাংশ। রাসায়নিক সার নাইট্রোজেন, ফসফেট এবং পটাশের ক্ষেত্রে কোনটা ১৩.৭ শতাংশ, কোনটা ৯৩.২ শতাংশ, কোনটা ২১১.৭ শতাংশ বৃদ্ধি ঘটেছে। এই সমস্ত সারকে কাজে লাগিয়ে কৃষিতে অগ্রগতি ঘটানো হয়েছে।

এটা আমি ব্যক্তিগত ভাবে মনেকরি এবং রাজ্য সরকারও মনে করে। সেজন্য বাজেট বিবৃতিতে তাঁরা এটা এনেছেন। বামফ্রন্ট সরকার সার্বিক জনকল্যাণমুখি কর্মসূচি যা নিয়েছেন, কৃষির নানারকম মেজারমেন্ট যা নিয়েছেন বাজেট পুস্তিকাতে সেইসব উল্লেখ করে প্রস্তুত হয়েছে। তারমধ্যে একগুচ্ছ সদর্থক প্রস্তাব আছে, বিরাট পরিকল্পনা আছে। একদিকে কৃষি নির্ভরশীল দেশ এই ভারতবর্ষ, সুতরাং এখানে কৃষির অগ্রগতি না ঘটাতে পারলে, উৎপাদন বৃদ্ধি না ঘটলে দেশের অগ্রগতি সম্ভব নয়। শুধুমাত্র বীজ কেন, হাইব্রিড বীজ, রাসায়নিক সার শুধু নয়, সবুজ সার ব্যবহার করে, যাতে ফসলের ক্ষতি না করে, মানুষের ক্ষতি না করে, পরিবেশের কোনও ক্ষতি না হয় এবং শস্য'র উৎপাদন বৃদ্ধি পায়, সেদিকেও লক্ষ্য রাখা হয়েছে। তাছাড়া, কৃষি প্রযুক্তিকে ব্যবহার করা, কৃষি ঋণের ব্যবস্থা করা, শস্য বিমার ব্যবস্থা করা, সারের ব্যবহার বাড়ানো ইত্যাদি অনেকগুলো প্রস্তাব আছে। গভীর এবং অগভীর নলকূপের জল মাটির তলার জল ব্যবহার করলে ভূগর্ভস্থ জল কমে, এটা কেউই অস্বীকার করে না, এটাই বিজ্ঞান। কিন্তু বিকল্পটা কি তা দেখবেন, কৃষি বিভাগের ডিরেকটরের একটি লেখায় দেখা যাচ্ছে ৩৩০টি ব্লকে শুখা জমিতে বাঁকুড়া, পুরুলিয়া এইসব খরা এলাকায় সেচের সুবিধার্থে নদী জল প্রকল্পকে গুরুত্ব দেওয়া হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে, পরিবেশকে দূষণমুক্ত রাখতে সাস্টেনএবল এগ্রিকালচারে ভূগর্ভস্থ জলস্তরকে গুরুত্ব দিয়ে ল্যান্ড শেপ যা আছে, পশ্চিমবঙ্গে ১.৫৬ লক্ষ হেক্টর জমিতে ওয়াটার হার্ভেস্টিংয়ের জন্য চেষ্টা হচ্ছে। ১৫টি জেলায় ১৬০টি ব্লকে এরজন্য কাজ চলছে। সমস্ত শুখা এবং বৃষ্টি নির্ভর জমিকে নগর পরিকল্পনায় আগামি ২৫ বছরের মধ্যে এর আওতায় আনার চেষ্টা হচ্ছে। ৩৩০টি ব্লকে ৪ লক্ষ হেক্টর জমিকে এর আওতায় আনার পরিকল্পনা আছে। এটা কি সেচের দিকের অগ্রগতিমূলক পজিটিভ অ্যাচিভমেন্ট নয়, এটাও কি স্বীকার করবেন না? এটা তো গেল উপকরণের দিক এবং শুধু তাই নয় উন্নত বীজ, জল ব্যবস্থা এবং জল প্রকল্প যেগুলো তাতেও উন্নতি ঘটেছে, এগুলোতে বাড়িয়ে বলার কিছু নেই। তাছাড়া অর্থকরি ফসল যেগুলো আছে তার উৎপাদন বাড়ানোর দিকে দৃষ্টি দেওয়া হয়েছে এবং ব্যবস্থা নেওয়া হয়েছে যেমন তৈলবীজ, পাট, আখ তুলা ইত্যাদি। এবং যেগুলো প্রচলিত ফসল যেমন ধান, গম, আলু এবং শস্য উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা নিয়েছি এবং এই পরিকল্পনা নেওয়ার ফলে ১৯৯৬-৯৭ সালে চাল ১৩২.৩৭ পারসেন্ট বৃদ্ধি হয়েছে। তারপরে ধান চাষের ক্ষেত্রে ১৯৯৬-৯৭ সালে ৫৮ লক্ষ একর ছিল, সেটা রেকর্ড মাত্রায় উৎপাদন হয়ে ১৯৯৭-৯৮ সালে ৫৯ লক্ষ একর হয়েছে। খাদ্য শস্য উৎপাদনেও বৃদ্ধি পেয়েছে। সেখানে ১৯৯৬-৯৭ সালে খাদ্যশস্যের উৎপাদন ১৩৭.৫৭ লক্ষ টন ছিল সেটা ১৯৯৭-৯৮ সালে ১৪৩.৫৫ হয়েছে। সেচ সেবিত কিছু অংশের পরিমাণও বেড়েছে। মোট কৃষিজাত উৎপাদনের পরিমাণ ১৯৯৬-৯৮ সালে ৩৪২.১৬ লক্ষ টন ছিল, সেটা ১৯৯৭-৯৮ সালে বেড়ে

৩৪৭.৭১ লক্ষ টনে দাঁড়িয়েছে। এটা কি অগ্রগতি নয়, নিশ্চিত অগ্রগতি এবং এই অগ্রগতি সম্ভব হয়েছে সরকারের সদর্থক দৃষ্টিভঙ্গির থেকে। একটু আগেই উল্লেখ করলেন যে, পশ্চিমবঙ্গে ধান ে যে প্রথম ছিল। গোটা ভারতবর্ষে শস্য-চাষের নিবীড়তা সবচেয়ে বেশি পশ্চিমবঙ্গে। গোটা ভারতবর্ষের শস্য চাষ বৃদ্ধি এবং উৎপাদনশীলতা বৃদ্ধির যে সূচক, তার দিকে লক্ষ্য করুন এবং সেখানে উৎপাদন বৃদ্ধির যে গড় তাতে পশ্চিমবঙ্গের মধ্যে উৎপাদনশীলতা বৃদ্ধির যে সূচক সেটা এগিয়ে আছে। এটা সম্ভব হয়েছে কি করে জানেন কৃষি প্রযুক্তিকে কাজে লাগিয়ে জমির ফার্টিলিটি বাড়িয়ে। এইভাবে কৃষি প্রযুক্তিকে ব্যবহার করে ছোট একটা জমির থেকে আরও অনেক বেশি ফসল অল্প সময়ে উৎপাদন করা সম্ভব হয়েছে এবং বাকি সময়ে সেই জমির থেকেই অন্য ফসলও উৎপাদন করা সম্ভব হয়েছে। এই সাফল্যকে খাটো করে দেখবেন না। শুধু বিরোধিতা করার জন্যেই বিরোধিতা করবেন না। সরকারের এই সাফল্যকে কোনও সাধুবাদ দেবেন না? সেখানে ঘাটতি নিশ্চয় আছে এবং অতীশবাবু বলেছেনও তার শেষের কথাতে। সেখানে ঘাটতি সম্পর্কে আমিও বলব। এই ঘাটতির ব্যাপারে একটা কনস্ট্রাকটিভ সাজেশন দিন। শুধুমাত্র বক্তৃতা দিতে গিয়ে সমালোচনা করবেন এটা কোনও পজিটিভ অ্যাটিচিউট নয়। এবং এটা কোনও রেসপনসিবিল অপজিশনের কাজও নয় যে, সরকারি সাফল্যকে শুধুমাত্র খাটো করে দেখা। তার সাফল্যকেও সাথে সাথে বলা দরকার। এরই সাথে সাথে রাষ্ট্রের কি ভূমিকা সেটাও দেখা দরকার এত বছর ধরে সুষ্ঠ একটা কৃষিনীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করতে পারেননি। কোনও কার্যকর কৃষিনীতি গ্রহণ করা হয়নি, যারফলে কৃষি নির্ভর অর্থনীতি এখনো পর্যন্ত দেখলাম না। আপনাদের কৃষি নীতির ফলে জোতদারদের হাত থেকে জমি নিয়ে প্রকৃত যারা চাষী তাদের হাতে দিয়ে কৃষির অগ্রগতি ঘটাতে পারেননি। সামগ্রিকভাবে কৃষিজ উৎপাদনে কোনও দায় দায়িত্ব সরকার নেয়নি এবং তার কোনও পরিকল্পনাও তাদের ছিল না। এখন দেখছি কংগ্রেস সরকার চলে গিয়ে বি জে পি সরকার এসেছে। এই বি জে পি সরকার আসাতে তুলনামূলকভাবে কোনও গুণগত পরিবর্তন ঘটেছে বলে মনে হয় না। ১৯৭১ সালের যে পেটেন্ট আইন ছিল সেটা চাষিদের স্বার্থে ছিল, তার পরিবর্তন করা হল এবং তাকে কংগ্রেসিরা সমর্থন করেছেন। এরফলে কৃষি ব্যবস্থাকে ধ্বংস করে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এখন না হলেও আগামিদিনে কৃষকদের জীবনে একটা বিপর্যয় নেমে আসবেই। আগামিদিনে কৃষি গবেষণা এবং শস্য উৎপাদনের ক্ষেত্রে একটা চরম বিপর্যয় নেমে আসবে। এই পেটেন্ট আইনে টার্মিনেটর সীডের পেটেন্ট দেওয়ার ফলে আপনারা নিশ্চয় দেখেছেন যে, অন্ধ্রপ্রদেশের তুলো চাষিরা আত্মহত্যা করেছে। এরফলে বহু জাতিক সার ও কৃষি রাসায়নিক উৎপাদনকারিরা বীজের পেটেন্ট দিচ্ছে। এমন একটা কোম্পানিকে পেটেন্ট দিয়ে দেওয়া হবে যে একটা বিশেষ ধরনের সার কেবল মাত্র ওর জন্যই ব্যবহার করতে হবে।

[2-30 — 2-40 p.m.]

ফলে একটি কোম্পানি একই সঙ্গে বীজের দালালি পাবে এবং বীজের সঙ্গে সঙ্গে সারের কীটনাশকের বরাদ্দ পাবে। তার ফলে শুধু একটি বিশেষ রোগ পোকামাকড় মারবে ঐ কীটনাশক। তার পাশাপাশি আরও যে রোগ প্রতিরোধ করা দরকার সে তা করতে পারবে না। ফলে জমিতে রোগ প্রকোপের, আক্রমণ অন্ততঃ বেড়ে যাবে। টার্মিনেটর সীড মানে একটা সীড, এক বছরের মধ্যে সে উৎপাদন ক্ষমতা হারিয়ে ফেলবে, একবার লাগালে ফসল একবারই ফলবে। ফসল থাকবে না। বীজের জন্য পরিপূর্ণভাবে নির্ভর করতে হবে বিদেশিদের উপর। এটা কি মেনে নেওয়া যায়? এমন এমন ফল সবজি উৎপাদন হবে বীজ থাকবে না। তার ফলে বীজের জন্য ভারতবর্ষ পুরোপুরিভাবে বিদেশি বহুজাতিক সার কোম্পানি, বিদেশি বহুজাতিক সীড কোম্পানির উপর নির্ভর করতে বাধ্য হবে। আমার ভারতবর্ষে কৃষি সাইনটিস্ট নেই, তারা বছরের পর বছর কৃষি গবেষণা সারে গবেষণা তারা করে চলেছেন। মেধা আছে, তারা বীজের ক্ষেত্রে ভারতবর্ষকে সম্পূর্ণ স্বম্ভরতা দিতে পারেন। এটা আমরা এখনও মনে করছি। কিন্তু সেটাও না করে বিদেশিদের স্বার্থে আমাদের স্বদেশি প্রধানমন্ত্রী স্বদেশি স্বরাষ্ট্রমন্ত্রী পদলেহনকারি ভৃত্যের মতো মেনে নিলেন পেটেন্ট আইন এবং খুলে দিলেন ভারতবর্ষের বাজারকে। তার ফলে আমরা দেখছি অন্ধ্রপ্রদেশের তুলো চাষীরা তারা আত্মহত্যা করেন। কি ভয়ঙ্কর বিপর্যয় হবে, এক একটা জীনের মধ্যে এমন এক একটা ব্যাকটেরিয়াকে ঢুকিয়ে দেওয়া হবে যার ফলে সে বিশেষ একটা পোকাকে যদি সাসপেকটেবিল করতে পারে মানুষের উপর এবং অন্যান্য প্রাণীর উপর তার কি প্রতিক্রিয়া আমরা তা এখনও বুঝতে পারছি না ভয়ানক প্রতিক্রিয়া হবে। জমিতে ফার্টিলিটি নষ্ট হবে, জমির উর্বরতা নষ্ট হবে, রোগ প্রকোপ এর আক্রমণ বেড়ে যাবে। আমাদের জৈব বৈচিত্র হারাবে ভারতবর্ষ। এবং লুপ্ত প্রায় জীনের সংরক্ষণ তো আমরা করব না ভারতবর্ষের যা নীতি, লুপ্ত প্রায় জীন লুপ্ত প্রায় হয়ে যাবে। আমাদের গ্রীষ্ম প্রধান অঞ্চলে জৈব বৈচিত্র সাংঘাতিক যাকে কাজে লাগানো যায়। সেগুলিকে সম্পূর্ণ ধ্বংস করে দেবে কেন্দ্রের এই নীতি; এই পেটেন্ট ব্যবস্থা। আমরা এখনও সচেতন হচ্ছিনা কি সাংঘাতিক বিপর্যয়, নামিয়ে আনবে কৃষি গবেষণা পুরো মার খাবে। বৈচিত্র হারাবে তা। বিরোধী বন্ধুদের কাছে আমার আবেদন বাজেট নিয়ে সমালোচনা করছেন একবারও তো বললেন না পেটেন্ট আইনের সমালোচনা করুন। গোটা পশ্চিমবাংলা জুড়ে তো আমরা এটা করতে পারি, ভারতের কথা ছেড়ে দিলাম এখানে অন্তত আওয়াজটা আমরা তুলি। কৃষি ভাইদের সজাগ করি বীজ ব্যবহার সম্পর্কে। বীজের রাসায়নিক সম্পর্কে। এগুলি না করলে শুধু বিরোধীদের পক্ষ থেকে বিরোধিতা হবে আর আপনারা খবরের শিরোনামে উঠে আসবেন এতে কিন্তু কৃষির উন্নতি হবে না। এইভাবে কোনও কিছু করা যায়না। এটা হল একটা

দিক। আর একটা দিক আমি বলব যে পশ্চিমবাংলা সরকারের স্বদর্থক যে ভূমিকা তা: জন্য এই ব্যাপারগুলি ঘটেছে। সেটা আমি দেখেছি। কিন্তু সঙ্গে সঙ্গে আরও অনেকগুলি দিক আছে যেগুলি পজেটিভলি উল্লেখ করা যায়। সেটা আমি কতকগুলি প্রস্তাবাকারে রাখছি। নির্দিষ্ট প্রস্তাবাকারে। আমরা ফসল অনেক ফলিয়েছি, এটা ঠিকই আমরা রেকর্ড উৎপাদন করেছি। আমরা আন্তর্জাতিক মহলে স্বীকৃতি পেয়েছি। কিন্তু এখনও উন্নতির অবকাশ আছে। এখনও অনেক জায়গায় যদি এক্সপ্লোর করা যায় বিশেষ করে আমি জোর দিতে চাইছি কৃষি, শিক্ষা, গবেষণা এবং সম্প্রসারণ। এই দিকটায় মনে হয় জোর দেওয়ার জায়গা আছে। সরকারের বড় বড় খামার আছে এবং সেখানে হাজার হাজার হেক্টর জমি আছে। আমার মনে হয় সেই খামারগুলির উন্নতি করার যথেষ্ট অবকাশ আছে। খামারগুলিকে সঠিকভাবে কাজে লাগিয়ে আমরা সীড তৈরির এক একটা জায়গা হিসাবে ব্যবহার করতে পারি। ভালভাবে বীজ তৈরির উৎস হিসাবে এই খামারগুলিকে ব্যবহার করা যায়। তাছাড়া কৃষি বিশ্ববিদ্যালয় রয়েছে তার সাইন্টিস্টদেরকে কাজে লাগানো যায়। কে.পি.এস.দের কাজে লাগান যায়। এ.ডি.ও.দের কাজে লাগানো যায়। সীড সার্টিফিকেট এজেন্সি করা যায়, আরও অনেক কিছু করা যায়। এই কয়টি কথা বলে কৃষি বাজেটকে সমর্থন করে, বিরোধীদের আনা কাটমোশনের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Santa Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, with reference to the Hon'ble Agriculture Minister's budget speech in respect of Demand Nos. 47, 48 and 55 and with reference to the Hon'ble Agriculture Marketing Minister's budget speech in respect of Demand No.58, I wish to point out the followings :

The year 1998 was indeed unfavourable for the health of agriculture all over the state. Drought, flood and cyclonic storms hit agriculture with a vengeance, and agriculture in the Darjeeling Hills too was hit by unseasonal rain, the lack of it and severe landslides.

Darjeeling Hills, falling in the Eastern Himalayan Region, are low productive areas and in some spots, non-productive. It has been conferred special status, in the case of rationing and food supplies. I urge that an office or field centre of the Agricultural Information and Publicity wing be opened in the Hills, if the objective of transmission of improved agricultural technology and quick transfer of technology from

the research station to farmers' field, is to be met. The Hill people face problems of delayed access to information of communication and transport facilities between Hills and plains. Hence, a branch office there would greatly benefit Hill farmers.

Soil and water conservation measures for reclaiming degraded lands should be adopted in the Hills too. Big patches of land exist in the Hills which can be reclaimed for agriculture. The State should formulate a special policy for this purpose. This step will not only boost agricultural output from the Hills but will, as the Hon'ble Minister rightly mentions, provide employment to countless labourers in the Hills.

Somehow, there is an impression that the Hills are a very green and rain-fed area and that there is no drought problem there. I must point out that the Darjeeling Hills suffer equally from drought as do the State's drought-prone areas. From February till May, each year, the water crisees makes life difficult for the ordinary residents there. In such a scenario, the Hill farmers get worse hit than those of the plains. Special attention needs to be given to the Hills under the Drought Prone Area Programme Schemes.

Many parts of Kurseong that join with the plains are similar to the under-developed tribal areas like Ayodhya Hills of Purulia. Those areas of Kurseong too should be declared as Special Problem Areas and given the same treatment under this agricultural assistance scheme.

Due to vast tracts of the Hills being under tea cultivation for more than the last 60 years, the soil in and around the Hills has become depleted, in many cases acidic and fraught with poor nutrient contents. The Dryland Farming Scheme in operation in Bankura, Purulia etc, should be implemented selectively in all those Hill fringe areas which are facing similar problems.

On a more specific note, sugarcane cultivation ought to be expanded and intensified on the slopes of the Hills, especially outlying areas.

The soil and drainage condition in such places in idea for the production of the high-yielding Blue and Red Ponda variety of sugarcane. The scheme should be definitely implemented in Kurseong where climatic conditions are most favourable for sugarcane plantation.

As regards agriculture marketing, I must remain the Hon'ble Minister that the Agriculture Marketing Department in the Hills has not been handed over to the DGHC.

And, perhaps because of this or, despite, the Regulated Market Committees in the Hills proved a non-starter.

The problems of farmers in the Hills are different from the plains' farmers, no doubt, but thee basic problems of lack of proper road and transport facilities are one and the same. Lack of storage facilities, market-access on time and easy perishability of produce has forced Hill farmers to cut down on their production of fruits and vegetables greatly. This aspect needs to be attended to urgently or else Hill fruit and vegetable farming is sure to decline sharply in coming years.

I request both the Hon'ble Ministers to look into the matter and address the problems sympathetically. Thank you.

[2-40 — 2-50 p.m.]

**শ্রী বিমল মিস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ১৯৯৯-২০০০ সালের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমি আমার বক্তব্যকে তথ্য দিয়ে ভারাক্রান্ত করতে চাইনা, শুধু কয়েকটি মূল দৃষ্টিভঙ্গির কথা বলতে চাই। এ-কথা নিশ্চয় সকলে স্বীকার করবেন যে, আমাদের দেশ মূলত কৃষি প্রধান এবং গ্রামের শতকরা ৯০ জন মানুষ কৃষি-অর্থনীতির উপর নির্ভরশীল। অথচ স্বাধীনতা লাভের ৫০ বছর পরও আমরা দেখতে পেলাম না কেন্দ্রের কোনও সরকার বেশিরভাগ সময় ছিল কংগ্রেস এবং এখন যারা আছেন গোটা ভারতবর্ষে সামগ্রিকভাবে কৃষি-ব্যবস্থার উন্নয়নের জন্য সেই ধরনের কোনও নীতি নিয়েছে। বরঞ্চ এটা লক্ষ্য করি জোতদার-জমিদার ভূস্বামি নির্ভরশীল কৃষি ব্যবস্থাকেই প্রধানতঃ গুরুত্ব দেওয়া হয়েছে। সেক্ষেত্রে একমাত্র ব্যতিক্রম আমরা। ৭২-৭৮ সাল যদি লক্ষ্য করি, দেখব গ্রামে একটু বেশি বৃষ্টি

বা খরা হলে গ্রাম থেকে দলে দলে মানুষ বিশেষ করে সুন্দরবন এলাকার মানুষকে দেখেছি কলকাতায় চলে আসত খাবারের সন্ধানে। দেশজুড়েই ছিল এই অবস্থা। ৭৮ সালের পর থেকে আজ পর্যন্ত এই ২২ বছরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট যখন থেকে এসেছে, কৃষি ব্যবস্থায় একটা যুগান্তকারি পরিবর্তন ঘটেছে। এর মূল কারণ ভূমি সংস্কারের ক্ষেত্রে যে নীতি, বামপন্থিদের যে দৃষ্টিভঙ্গি। কৃষক আন্দোলনের যে ফসল, সেই দৃষ্টিভঙ্গিটাই মূলত এখানে কাজ করেছে। আজকে এই রাজ্যে যে রেকর্ড পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হচ্ছে, তার মূলে আমাদের বামপন্থী কৃষক আন্দোলন-এর দৃষ্টিভঙ্গি।

আমরা এ-কথা জোর দিয়ে বলতে পারি, ভূমি সংস্কারকে ভিত্তি করে সেচের যে সম্প্রসারণ এবং উন্নতি হয়েছে, তার সঙ্গে বীজ ও সার-এর ব্যবহারের মধ্যে দিয়ে রাজ্যের কৃষি-উৎপাদনের রেখাচিত্র উর্ধ্বগামি হয়েছে। শুধু তাই নয়, খাদ্যশস্য উৎপাদনের বার্ষিক বৃদ্ধির হার ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় সর্বোচ্চ। শুধুমাত্র খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে তাই নয়, যে জমিতে আগে একটি ফসল ফলত, সেখানে এখন একাধিক ফসল ফলছে। হয়ত গমের ক্ষেত্রে আমরা কিছুটা পিছিয়ে পড়েছি, কিন্তু সামগ্রিকভাবে উৎপাদন-বৃদ্ধির হার অন্যান্য রাজ্যের তুলনায় বেশি। এটা কি কেউ অস্বীকার করতে পারেন?

সেচের এলাকা বাড়াবার প্রশ্ন এসেছে। আমরা তা বাড়াতে সক্ষম। তবে, সেচের এলাকা সম্প্রসারণের ক্ষেত্রে কোথায় কি ত্রুটি আছে সেটা বিভাগীয় মন্ত্রীদের দেখতে হবে। আমি সুন্দরবন এলাকার মানুষ। সেখানে মানুষকে মূলত একটি ফসলের উপরই নির্ভর করতে হয় বিশেষত নোনা জলের কারণে। সেখানে পরিকল্পনাটা কি ভাবে হবে? এখানে গবেষণাগার এর কথা উঠেছে। কৃষি ব্যবস্থা উন্নয়নের ক্ষেত্রে গবেষণা একটা মূল বিষয়। ক্যানিং আমার কেন্দ্রে একটা কেন্দ্রীয় মৃত্তিকা গবেষণাগার আছে, তারা কতটুকু কাজ করেন, কি করেন সেই ব্যাপারে রাজ্য সরকারের তরফ থেকে জোর দেওয়ার ক্ষেত্রে নজর কম আছে বলেই আমার ধারণা। সুন্দরবন এলাকায় ব্যাপক ফসল হচ্ছে লঙ্কা। কিন্তু তা সংরক্ষণের কোনও ব্যবস্থা নেই। এরফলে আমাদের চাষিদের বেগ পেতে হয়। তাদের অনেক লস হয়। এগ্রিকালচারাল মার্কেটিং মন্ত্রী আছেন, দক্ষিণ ২৪ পরগনার এগ্রিকালচারাল মার্কেটিং এর যে ব্যবস্থা আছে, সেটা একেবারেই নেই বললে চলে। এগুলি সম্পর্কে নজর দিতে হবে। আজকে যখন বলছেন যে, প্রোডাকশন বাড়ছে, তাহলে এখানে এগ্রিকালচারাল বেসড্ ইন্ডাস্ট্রির উপর জোর দেবেন না কেন? এগ্রিকালচারাল বেসড্ ইন্ডাস্ট্রি কিভাবে গড়ে উঠতে পারে, সে ব্যাপারে আপনাদের ভাবতে হবে। এই ব্যাপারে কৃষি বিভাগকে নজর দিতে হবে। আজকে দেশে প্রচুর বেকার, সেক্ষেত্রে তাদের চাকরি পেতে সুবিধা হবে। আমি প্রশাসনিক ভাবে কয়েকটা

ব্যাপারে বলা। আপনাদের ব্লক লেভেলে এ ডি ও, এখন বোধহয় এ ই ও হয়েছে, আর কে পি এস, এরা কি করে? এদের সঙ্গে চাষিদের যে নিবিড় সম্পর্ক থাকা উচিত, সেটা আমি বিধায়ক হিসাবে দেখতে পাই না। এই চাষিদের আজকে নানা প্রতিকূলতার সাথে চাষ করতে হচ্ছে। এদের সাহায্য করবার জন্যই তো এদের নিয়োগ করা হয়েছে। কিন্তু এই ব্যাপারে কোনও কিছু আমি লক্ষ্য করি না। এই ব্যাপারে আপনারা একটু নজর দেবেন। এ পি ও যিনি আছেন, তাঁর কাজ হচ্ছে নিচের তলার কর্মিরা কি কাজ করছে সেটা দেখা। কিন্তু কিছুই হয় না। সর্বশেষ বলছি যে, এই যে উদার নীতি খোলা বাজার নীতি, এর ফলে তুলা চাষিরা আত্মহত্যা করেছে, মহারাষ্ট্রের আখ চাষিরা আত্মহত্যা করছে, আরও অনেক চাষী আত্মহত্যা করছে। এদের প্রোটেকশন দেওয়া দরকার এবং এই ব্যাপারে পদক্ষেপ নেওয়া উচিত। তা নাহলে দেখা যাবে যে, একদিন হয়ত আমেরিকার কাছ থেকে বীজ ধান আনতে হবে। এই ব্যাপারটাতে আত্মসমর্পণ করা ঠিক নয়। এই কথা বলে বাজেটের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, মাননীয় কৃষিমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাট মোশনের সমর্থন করছি। আমি অবশ্য মন্ত্রীকে এখানে দেখতে পাচ্ছি না। তাঁর অনুপস্থিতিতে তাঁকে একটা ধন্যবাদ দিতে চাই। কংগ্রেস জমানার কিছুটা পরিক্রমা তাঁর দলের লোকজন করেছেন কিন্তু মন্ত্রী স্বীকার করেছেন যে ৬০ এর দশকের মাঝামাঝি সময়ে অধিক ফলনশীল ধান, গম চাষের সূচনা, সেচ ব্যবস্থার উন্নতি, কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে। কিন্তু আমরা তো তাঁর দলের লোকদের কাছে শুনি যে তাদের জমানায় সব কিছু হয়েছে। তাহলে মন্ত্রী মহাশয় সততার পরিচয় দিয়েছেন। সেজন্য তাঁকে ধন্যবাদ জানাই। আজকে ভাবুন তো ৬০ এর দশকের মাঝামাঝি থেকে আমরা সবুজ বিপ্লব শুরু করেছিলাম। আর আপনারা সেই সবুজ বিপ্লবকে অনেকদুর নিয়ে যেতে গিয়ে আমাদের রাজ্যে রক্তাক্ত বিপ্লব শুরু করেছিলেন। আজকে আপনারা ভূমি সংস্কারের কথা বলেন। এই ভূমিসংস্কার করতে গিয়ে আমরা সবুজ বিপ্লবের জন্য মানুষের কাছে গিয়েছি। আর আপনারা রক্ত বিপ্লব করে চাষিদের মুন্ডু মাঠে রেখে এসেছেন। আজকে আপনারা আর্থ-সামাজিক অবস্থার কথা বলতে চেয়েছেন। আপনাদের মনে হয়তো দাগ লাগতে পারে। আপনারা শুনে রাখুন আমাদের নেতা বলেছেন, অতীশ সিন্‌হা যেভাবে তুলে ধরেছেন কৃষিমন্ত্রীর বাজেটে একটা বঞ্চনা ছলনা আছে। সেটা এমন একটা অবস্থায় আছে যে, আরও বেশি পাওনা থাকলে কৃষি ব্যবস্থার আরও ভাল হত। আর আপনারা বলেন যে আমরা কনস্ট্রাকটিভ সমালোচনার মধ্যে নেই। বিরোধী দলের নেতার কথা সেটা নিশ্চয়ই

আপনারা শুনেছেন। মাননীয় মন্ত্রী বলেছেন কৃষকদের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি ঘটাতে হবে। তাহলে তো তাদের ঋণ দিতে হবে। ঋণ ব্যবস্থার পদ্ধতিকে সহজ করতে হবে। আমি আপনাদের কাছে সবিনয়ে বলতে চাই যে কৃষিঋণ পাওয়ার নর্মসটা কি? নর্মসটা কি শুধু যারা লাল তারাই শুধু ঋণ পাবে। আর যারা সবুজ বিপ্লবে অগ্রণী ছিল তারা পাবে না। আপনারা দেখিয়ে দেবেন যারা সবুজ বিপ্লবে অগ্রনি সৈনিক তারা পেয়েছে। সুতরাং আর্থ-সামাজিক ক্ষেত্রে কৃষকদের ঋণের ক্ষেত্রে চরম বৈষম্য দেখা দিয়েছে। স্বল্প ব্যয়ে কৃষকদের বীজ দেওয়ার কথা বলেছেন কিন্তু একটা জায়গাও দেখাতে পারবেন কি যেখানে ভরতুকি দিয়েও, দিয়েছেন। কৃষিঋণ দিতে পারছেন না, আবার বলছেন কৃষকদের ভাতা দিচ্ছি। কি ভাতা দিচ্ছেন? একজন জনপ্রতিনিধি গিয়ে একটা ফাংশন করল, কয়েকজন কৃষকদের দেখা গেল। বলছেন যে এদের আমরা ভাতা দিচ্ছি। ট্রেজারি বেঞ্চে এর একজনও বুকে হাত দিয়ে বলুন তো আপনাদের এলাকায় কজন কৃষক ভাতা পেয়েছেন?

আপনারা নিশ্চয়ই হলফ করে বলতে পারবেন না। সুতরাং আর্থ সামাজিক দিক থেকে কৃষকদের ভাতা দিয়ে তার পরিবারকে একটু দাঁড়াবার ব্যবস্থা করেছেন এটা শুধুই কথার কথা। আরও হাসির কথা প্রতিবন্ধী কৃষকদের আপনারা আর্থিক সাহায্য দিয়েছেন। বলতে পারেন আমাদের এখানে আপনার এলাকায় কিংবা মন্ত্রীর এলাকায় কটা প্রতিবন্ধী কৃষককে আপনারা আর্থিক সাহায্য দিয়েছেন? দেননি। সুতরাং আর্থ সামাজিক যে অবস্থা সেটা উন্নততর কিভাবে হবে? কৃষক যে যন্ত্রপাতি কিনবে সেটা কেনা তার নাগালের বাইরে। পাওয়ার টিলার পেলে আজকে হয়তো চাষিরা উপকৃত হত, কিন্তু সেটা বাড়বাড়ন্ত। আজকে যারা বড় চাষী তারা পাওয়ার টিলার কিনছে, তাদের বাড়বাড়ন্ত হচ্ছে কন্ট্রাক্ট দিয়ে। আমরা শুনেছিলাম জনক রাজার কাহিনী, জনক রাজা তার লাঙ্গলের ফলায় সীতাকে পেয়ে ছিলেন। আমরাও ১৯৬৫ সাল থেকে আরম্ভ করে জয়া, পদ্মা, আই.আর.এইট., রত্না, করেছি। আপনারা আজকে বলেছেন চাষ-বাসের ক্ষেত্রে কৃষির ক্ষেত্রে আপনারা সব সময়ই প্রথম। এটা আমাদের দেশের চাষিদের আন্তরিক প্রচেষ্টায় এবং তাদের পরিশ্রমের ফসল। যে সময় যে যে ব্যবস্থা সেগুলির উপর আপনারা জোর দিয়েছেন। আপনারা জোর গলায় বলছেন আমরা সব সময় এই রাজ্যে প্রথম, বিশেষ করে বামফ্রন্টের জমানায় আপনারা শুধু এগ্রিকালচারকে এগিয়ে নিয়ে গেছেন। আমি আপনাদের স্ট্যাটিসটিক্স দিচ্ছি না যেহেতু আমাদের নেতা দিয়েছেন। সেখানেও আপনারা দেখবেন ওঠা-নামা হয়েছে। আজকে আপনারা দেখছেন না কীটনাশক বীজ, সার, প্রেসটিসাইড আমরা কিনতে পারছি? আজকে রামা-কৈবর্ত-হাসেম শেখ তাদের দিকে দেখুন তারা কি কিনতে পারছে? তারা তাদের ফসল আগাম লিখে দিয়ে আগাম জমির ধান লিখে দিয়ে কোনওক্রমে বাঁচবার চেষ্টা করছে। মাঝখানে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার

যারা বলেন গরিব মানুষদের সরকার, ওই সময় আর্থ সামাজিকের কথা. তারা চিন্তা করেন? মন্ত্রী মহাশয়ের মাথায় সে চিন্তা থাকেই না। দুর্ভাগ্য তাদের যাদের ফসল নষ্ট হয়ে যাচ্ছে, তাদের প্রয়োজনীয় হিমঘর আপনারা তৈরি করে দিতে পারছেন? আলু বীজ পরীক্ষা-নিরীক্ষার বড় বড় বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি আছে কি? এটা চাষিরাই করেছেন। আপনারা ভালো করে সেটাকে রক্ষা করতে পারলেন না। দক্ষিণ ২৪ পরগনার একজন এম.এল.এ. এখানে বলেছেন সাগরের লঙ্কা, তরমুজের কথা। সাগরের তরমুজের কথা ছেড়েই দিলাম। লঙ্কা পচে যায়, নষ্ট হয়ে যায়। আপনাদের রাজত্বে সেই লঙ্কা ৮০ টাকা করে কিনে খেতে হয়। আমাদের কৃষকদের যে আর্থ সামাজিক উন্নতি সেটা এখানেই ধাক্কা খাচ্ছে। আপনারা আলুর যা অবস্থা করেছিলেন সেটা দেখেছেন? সেই আলু আপনারা কি ভাবে আমাদের খাইয়েছেন সেটা কি বলার অপেক্ষা রাখে? তবে আপনারা বলছেন মন্ত্রী ইতিপূর্বেই বলেছেন। আমি বলছি সেগুলি গোপন করেছেন, বিষয়টা চেপে রেখেছেন, আসল সত্যকে চেপে রেখেছেন। আজকে খরা, বন্যা, প্রাকৃতিক দুর্যোগে যিনি মন্ত্রী থাকবেন তাকে দায়িত্ব পালন করতে হবে। আজকে প্রাকৃতিক দুর্যোগ কয়েকদিন আগে ঘটে গেল, জলোচ্ছাস হল সুন্দরবন অঞ্চলের কয়েকটি ব্লকে, তেমনিভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে তারা এবারে ধান তুলতেই পারেনি, রুইবার পরই ক্ষতিগ্রস্থ হয়েছে। আপনাদের দয়াবান মন্ত্রী তিনি বলেছেন আমি আবহাওয়া দপ্তরের সাথে জিজ্ঞাসা করেছিলাম, তাদের জন্যই এইরকম ঘটনা ঘটলো। বলেছেন, কখনও এরকম ঘটনা ঘটতে পারেনা। অথচ সেই আবহবিদদের কথা ব্যাঙ্গ করে আজকে সুন্দরবনে বিপন্ন চাষী, বিপন্ন ক্ষেত। তা দেখার দরকার আছে। সুতরাং সাইক্লোন ওয়েদারের জন্য যথাযথ ব্যবস্থা নিতে হবে। আবার খরার সময় দেশের স্বার্থে লড়তে হবে।

[3-00 — 3-10 p.m.]

এখানে একজন বললেন, আজকে অনেক চাষী সারা ভারতবর্ষে আত্মহত্যা করেছে। আমার মনে হয় তিনি ভুলে গেছেন যে, নদীয়ার চাষীরা চাষের জন্য জল চেয়েছিল কিন্তু তার পরিবর্তে আমাদের বামফ্রন্ট সরকার তাদের গুলি দিয়ে বরণ করেছেন। এটা তো ঘটনা। এই এক দিনের মধ্যেই ভুলে গেলেন সবং-এর ঘটনা? বিদ্যুৎ চালিত অবস্থায় যা চলছে তা চলছে। কিন্তু মেদিনীপুর জেলার সবং-এ যারা অবস্থাপন্ন লোক তারা শ্যালো টিউবওয়েলের জল, ব্যক্তিগত মালিকানার জল, কিনে নিয়েছেন একর প্রতি দেড় হাজার টাকা করে। আজকে জলস্তর নিচে নেমে যাওয়ায় চাষীরা কুঁয়ো থেকে জল তুলতে গিয়ে গ্যাসের প্রকোপে মারা যাচ্ছে। মালদার গাজলেও একই অবস্থা হয়েছে। আমাদের নেতা ঠিকই বলেছেন, শ্যালো টিউবওয়েলের আগের চিত্র অনেকটা কমে গেছে। সুতরাং, আপনারা নিশ্চয় বুঝতে পারছেন আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়

কৃষকদের আর্থ-সামাজিক অবস্থার কি সুন্দর রূপায়ণ করেছেন, কৃষকের ছেলেদের আবার ট্রেনিং দেওয়ার কথা বলা হচ্ছে। অনেকে বলছেন, ৯০ ভাগ কৃষক সন্তানের 'হাটে-মাঠে-বাটে এই মত কাটে'। কিন্তু কৃষকের কটা সন্তান ঐখানে গেছে এবং তাদের ট্রেনিং-র ব্যবস্থা করা হয়েছে? একজনেরও হয়েছে? যারা আগেকার লোক তারা জানেন ধান-জমিতে গেদে হলে তুঁতে দেওয়া হত। কিন্তু আমাদের কৃষিমন্ত্রীকে বললেও তুঁতের চাষ হয়নি। ধান পাকবার আগে তাতে গেদে রোগ হয়, রাস্তা দিয়ে যেতে পারবেন না। আমরা তুঁতের চাষ আজকে ভুলেই গেছি এবং সরকারও তার কোনও ব্যবস্থা করতে পারছেন না। সেই ধরনের তুঁতের চাষ করতে গেলে দীনবন্ধু মিত্রের নীলদর্পণ হতে পারে সবুজ দর্পণে এসে যাবে। তাই তুঁত চাষে আপনারা আমাদের চাষীদের সাহায্য করছেন না। আবার বলছেন, আর্থ-সামাজিক অবস্থা বাড়াতে চাই। কিন্তু তারা চাষের জন্য জল পাচ্ছেনা। প্রেসার ক্রিয়েট করলে হয় কিন্তু তাও হচ্ছেনা। শ্যালো টিউবওয়েলও সব জায়গায় নেই। দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবনে যেমন আল বলে কোনও কিছু নেই। বলতে বলতে বামপন্থী লোক সত্য কথা গোপন করলেন। কিন্তু ভূমিক্ষয় চলছে। ভূমিক্ষয়ে কাজ করা যাচ্ছেনা। গাছপালা রোপণ করে ভূমিক্ষয় রোধ করা যাচ্ছেনা। জোয়ারে সব শেষ হয়ে যাচ্ছে। আমরা মাটির নমুনা পরীক্ষা করাচ্ছি। সয়েল কনজারভেশনের কত রকমের অফিসার ডায়মন্ডহারবারে বসে আছেন ঐদিকে যাবার জন্য। কিন্তু কিছুই কাজ হচ্ছেনা। যদিও কৃষির উপরেই নির্ভর করে আমাদের বাঁচতে হয়।

আজকে সবাই বলছে গমের চাষ বাড়াতে হবে। কিন্তু এটা করতে গেলে কোয়ালিটি সীড অতি-আবশ্যক। দক্ষিণ ২৪-পরগনা জেলায় তার জন্য কিছু করতে পেরেছেন? পারেন নি। গমের ফলনের জন্য আপনাদের এক্সটেনশন অফিসার কোনও মন্ত্রী বলেছেন, আগে আমরা খেসারির চাষ করতাম কিন্তু তা খেলে বেরিবেরি রোগ হত।

আপনারা সব জায়গায়, ব্লকে ব্লকে ঢাক-ঢোল পিটিয়ে বললেন যে, যে খেসারির চাষ করবে তার শাস্তি হবে। আর এখন আপনারা করেছেন খেসারির ডালের পরিবর্তে 'নির্মল' ডাল। এখন এই ডাল মার্কেটে ছাড়বেন। জানিনা বামফ্রন্ট সরকারের বন্ধুদের 'নির্মল' ডাল খেয়ে হৃদয় নির্মল হয়েছে কিনা বা ঐ ডাল খেতে তারা নির্মল নীড়ে বসবাস করছেন কিনা। পাট চাষ যেভাবে চলছে তাতে দেখা যায় যে, কৃষি প্রযুক্তির অভাবে, গবেষণাগারে সব কিছু করেও পাট চাষিদের মান উন্নয়ন আপনারা করতে পারেননি। দক্ষিণ-২৪ পরগনায় পাটের অনেক সুযোগ থাকলেও আমরা দেখতে পাই যে, সেখানে এই ধরনের প্রচেষ্টা নেই। আলুর ক্ষেত্রেও আর কিছু রিপিট করছি না। শাক-সবজির ক্ষেত্রেও সেই একই অবস্থা। আমরা এখন জৈব সারের কথা ভুলে গেছি। আগে আমরা ধনচে সার করতাম। ধনচে সার ভাল ছিল। কিন্তু এখন চাষিদের ক্ষেত্রে এমনভাবে

প্রচার করা হয়েছে যে, সেখানে বলা হয়েছে সব সময় রাসায়নিক সার ভাল। কিন্তু এতে মাঠের মাটি এমনভাবে মোক্ষণ করছে যে, দু-দিন পরে এই মাটি আমাদের ফসল দেবেনা। হরিয়াণাতে এমনভাবে রাসায়নিক সার প্রয়োগের ফলে —চাষার আশা বেশি, ফসল আরও বেশি পাব—এই প্রত্যাশায় সেইসব জমিগুলো ব্যারেন ল্যান্ড হয়ে গেছে। এখন সেখানে গাছপালা লাগানো হচ্ছে। মন্ত্রী মহাশয় এব্যাপারে আপনাকে সাবধান হতে হবে। জৈব সার যাতে প্রসার লাভ করে, ধনচে সার যাতে প্রসার লাভ করে সে ব্যাপারে সজাগ থাকতে হবে। আরেকটা পয়েন্টে দৃষ্টি আকর্ষণ করে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, একদিকে কৃষকদের যে আর্থ-সামাজিক অবস্থা তাতে সব কিছু কাগজে-কলমে থাকলেও সব কিছু করে উঠতে পারেননি। অন্যদিকে কৃষিক্ষেত্রে সে অর্থকরি ফসল হোক বা শাক-সবজি হোক প্রত্যেকটি ক্ষেত্রে আপনারা প্রোটেকশন দিতে পারছেন না। আমাদের সময় আড়াই সের চালের দাম ছিল ১০ টাকা। বর্তমানে সবচেয়ে মোটা চালের দাম হচ্ছে এক কেজি ১২ টাকা। কি অবস্থা এখন চলছে? আপনারা তৈলবীজ, সর্ষের চাষের ব্যবস্থা করতে পেরেছেন? একবার আমাদের সময় সর্ষের তেলের দাম ১০ টাকা হয়েছিল, তখন সর্ষের তেল মাথায় দিতে পারিনি। সেই সময় মাথায় তেল দিলে মাথায় টাক পড়ে যেত। সেই সময় আপনারা গর্জে উঠেছিলেন। কোথায় সেই সর্ষের তেলের জন্য প্রচেষ্টা? কোথায় তৈলবীজের জন্য প্রচেষ্টা? এই কথা বলে মাননীয় কৃষিমন্ত্রীর বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত কাট-মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় মাননীয় কৃষিমন্ত্রী ও কৃষি বিপণন মন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখতে চাই। আমি বিরোধীপক্ষের বক্তব্য শুনছিলাম। আমি মাননীয় দৌলত সাহেবের বক্তব্য শুনছিলাম। কৃষি ব্যবস্থা, ভূমিসংস্কার সম্পর্কে এবং আমাদের সরকারের কে.পি.এসের কোনও খবর তিনি রাখেন না বলেই মনে হল। তাই তিনি আজগুবি বক্তব্য রেখেছেন। আরেকটা ব্যাপারে আমি পরিসংখ্যান দিতে চাই। আপনারা বার বার বলেছেন ১৯৭৮ সালে উন্নতমানের বীজ ২৮ পারসেন্ট ব্যবহার করা হয়েছে, আর এখন উন্নতমানের বীজ ৮২ পারসেন্ট ব্যবহার হয়। এই যে উন্নতমানের বীজ, সাইন্স অ্যান্ড টেকনোলজির ডেভেলপমেন্টের সঙ্গে সঙ্গে কৃষককেও সেভাবে চলতে হবে। কৃষি বিভাগ তথ্য রাজ্য সরকার সেই সচেতনতা না আনতে পারলে এটা সম্ভব হত না। ১৯৭৭-৭৮ সালে গোটা রাজ্যে সেচের আওতায় মাত্র ৩১% কৃষি জমি ছিল। ১৯৯৮-৯৯ সালে সেটা হয়েছে

৫৮%। নবম যোজনায় তা বাড়িয়ে ৬৬% করার লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে। রাজ্য সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে কৃষকদের প্রশিক্ষণের ব্যবস্থা করে, উন্নত বীজ, সার সরবরাহ করে, সেচ ব্যবস্থার সম্প্রসারণের মাধ্যমে কৃষিকে আজকে এই জায়গায় নিয়ে আসতে সক্ষম হয়েছে। যার ফলে পশ্চিমবাংলা আজকে চাল উৎপাদনে ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে, আলু উৎপাদনে দ্বিতীয় হয়েছে এবং সামগ্রিক উৎপাদনের সূচক পাঞ্জাবের মতো রাজ্যের কাছাকাছি পৌঁছেছে। পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশ প্রভৃতি রাজ্যকে কেন্দ্রীয় সরকার সেচের জন্য সবরকম সাহায্য করেছে। তথাপি পশ্চিমবাংলার প্রতি বঞ্চনা সত্ত্বেও আমরা এই জায়গায় এসে পৌঁছতে পেরেছি। এরজন্য আমাদের কৃষি দপ্তরকে এবং সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গ সরকারকে বিরোধীদের অভিনন্দন জানান উচিত। কৃষির উন্নতির জন্য এগ্রিকালচার ডিপার্টমেন্টের কাজ হচ্ছে উন্নতমানের বীজ উৎপন্ন করা, চাষিদের কাছে তা সরবরাহ করা, সার সরবরাহ করা, বিভিন্নরকম কৃষি প্রযুক্তি সরবরাহ করা এবং সর্বপরি সেচের ব্যবস্থা করা। এই কাজ করতে হলে সরকারের বিভিন্ন দপ্তরগুলির মধ্যে সঠিক সমন্বয় গড়ে তোলার প্রয়োজন। আরও ভালভাবে সেই সমন্বয় যাতে গড়ে ওঠে তার জন্য আমি বিষয়টির প্রতি সংশ্লিষ্ট সকল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি সর্বভারতীয় ক্ষেত্রে মোট কৃষি জমির ৫৪.৩% প্রকৃত কৃষকদের হাতে আছে। অথচ পশ্চিমবাংলায় মোট কৃষি জমির ৭০.৭%-ই প্রকৃত কৃষকদের হাতে আছে। সেই জমিতে যেভাবে সেচের ব্যবস্থা করা উচিত ছিল তা আমরা আর্থিক সঙ্কটের জন্য করতে পারিনি। তথাপি আমরা আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়েও সেচ ব্যবস্থার উন্নয়নের চেষ্টা করছি। ফলে আমরা আজকে এই জায়গায় আসতে পেরেছি। আরও প্রয়োজন আছে। আমি শ্রদ্ধেয় অতীশচন্দ্র সিন্‌হা মহাশয়ের বক্তব্য শুনছিলাম। অনেকগুলি গুরুত্বপূর্ণ বিষয় উনি এখানে উত্থাপন করেছেন। উনি ইরিগেশনের কথা বলেছেন। হ্যাঁ, ব্লক ভিত্তিক ইরিগেশনের ব্যবস্থা করতে হবে। ইরিগেশন ব্যবস্থার সম্প্রসারণের জন্য অর্থের দরকার, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের সেই অর্থ আদায় করতে হবে। এর সাথে আমি একটা কথা এখানে বলব যে, আমাদের সরকারি যে কৃষি ফার্মগুলি আছে সেগুলির উন্নয়ন দরকার। আমাদের এই বিধানসভার সাবজেক্ট কমিটি অন এগ্রিকালচারের পক্ষ থেকে আমরা এবিষয়ে সরকারের কাছে সুপারিশ করেছি। আমাদের ফার্মগুলিকে পুনরায় সঠিকভাবে গড়ে তুলতে হবে। সেখানে যেসব যন্ত্রপাতি—ট্রাক্টর ইত্যাদি—অর্থের অভাবে অকেজো হয়ে পড়ে আছে সেসব গুলিকে আবার কার্যকর করে তুলতে হবে। ঐসব ফার্মে যেসব কৃষি শ্রমিক আছেন তাদের থাকার ব্যবস্থা নেই। সেদিকে সরকারকে দৃষ্টি দিতে হবে। কমিটির পক্ষ থেকে সুপারিশ করা হয়েছে, ফার্মগুলিকে যথাযথ আর্থিক সাহায্য দিয়ে পুনর্গঠন করা দরকার। সেগুলিকে ঠিকভাবে গড়ে তুললে গ্রাম গ্রামান্তর থেকে চাষিরা এসে সেখানে

প্রশিক্ষণে অংশগ্রহণ করতে পারবে। কৃষির সঙ্গে সমবায় ব্যাঙ্কের একটা বিশেষ গুরুত্ব আছে। একথা এখানে ইতিপূর্বে উল্লেখও করা হয়েছে। আজকে পশ্চিমবাংলায় সমবায় সমিতিগুলির মাধ্যমে লংটার্ম এবং শর্ট টার্ম কৃষি ঋণের ব্যবস্থা হয়েছে। রাজ্যের প্রায় ৫০% কৃষককে কো-অপারেটিভ সোসাইটিগুলি থেকে ঋণ দেওয়া হয়। আর আগে আমরা কি দেখেছি? মহাজন, জোতদার, জমিদারদের কাছ থেকে চাষিদের ঋণ নিতে হত। বিনিময় চাষিরা শোষিত হত। আজকে তারা কো-অপারেটিভ ব্যাঙ্কগুলির কাছ থেকে শর্ট টার্ম এবং লং টার্ম লোন পাচ্ছে। স্বভাবতঃই আমাদের পাট বীজ অন্য জায়গা থেকে নিয়ে আসতে হয়। কিন্তু পুরুলিয়ার পাট চাষিরা যে বীজ উৎপন্ন করে - কুদরুম বীজ যেটা পাটের মতন, সেই বীজ উৎপাদন করার জন্য যদি ফার্ম করা যায় তাহলে বিরাট অঙ্কের টাকা দিয়ে মহারাষ্ট্র থেকে বীজ আনতে হয় না। আজকে পুরুলিয়া জেলাার সমস্ত মৌজাগুলি খরা বলে ডিক্লেয়ার করা হয়েছে। সেইজন্য সমস্ত প্যাক্স এবং ব্যাঙ্ক থেকে কৃষকেরা যে দাদন নিয়েছিলেন তারা যাতে ইন্সুরেন্সের টাকা পায় তারজন্য আপনি সচেষ্ট হবেন। এই কথা বলে আমি আমার বাজেট বক্তৃতা শেষ করছি।

**Shri Narbahadur Chhetri :** Hon'ble Deputy Speaker Sir, I oppose the budgetary demand put forward by the Hon'ble Agriculture Minister and the Hon'ble Marketing Minister not because agricultural sector in West Bengal has not taken a rapid stride in the field of production or for that matter marketing, but for a different reason. I am not going to refute the claim of the Hon'ble Ministers that per capita production of food in West Bengal has increased nor I am going to refuse his claim that average farmer of West Bengal has benefited through different schemes of the Agriculture Ministry. But I am opposing this budget particularly because the Hon'ble Minister has shown indifference towards the hill and has neglected the interest of the hill farmers. Throughout his budget speech he has not mentioned a single word for the protection of the interest of the bill farmers. There are several schemes, some of them are central schemes and some of them are State schemes. But these schemes never reach to the hills. For example, there is Calamity Relief Fund. In the year 1996 there was severe cyclonic storm that hit the hill areas and damaged a vast area of agricultural corps and the farmers in the hills were practically on tears but the Government did not extend any help to them. This year

also there was severe drought effecting several acres of potato and maize crops but the hill farmers did not get a single penny from the Agriculture Department though there are several schemes for them. Besides these, in view of the climatic condition of the hill areas the capacity of the farmers to produce different crops is limited. The State Government has not come out with a definite proposal which could have benefited the hill farmers in a big way. For example, the hill farmers can produce fruits and different types of vegetables besides spices like cardomon but the development of these crops have not been guarded by the State Government. I would request the Hon'ble Minister to create a research cell or for that matter a Directoratee which can protect the interest of the hill farmers and which can be handy to develop the farming in the hill areas. Besides, I would request the Hon'ble Minister to reserve a few seats for the hill students in Agricultural University, Bidhan Chandra Krishi Biswa Bidyalay in the Horticulture or Animal Husbandry Departments so that the hill students can be benefited. Thank you, Sir.

[3-20 — 3-30 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী মাননীয় শ্রী নরেন দে এবং কৃষি বিপণন মন্ত্রী মাননীয় শ্রী বীরেন মৈত্র মহাশয় আজ এই হাউসে তাদের দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার,. বিরোধীদলের নেতা মাননীয় শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় এই বাজেটের আলোচনায় প্রথম বক্তা হিসাবে তার বক্তব্য রেখেছেন। রেসপনসিবল বিরোধীপক্ষের নেতার মতো তিনি যেমন সমালোচনা করেছেন তেমনি তার পাশাপাশি কতকগুলি গঠনমূলক পরিকল্পনার কথাও বলেছেন। আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে দাবি করেছেন কৃষি উৎপাদন বৃদ্ধি প্রসঙ্গে সে সম্পর্কে বলতে গিয়ে শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় তাদের সময়ের অর্থাৎ কংগ্রেসের সময়ের যে অধ্যায় তার সঙ্গে একটা তুলনামূলক আলোচনা করেছেন এবং তা করে তিনি দেখাতে চেয়েছেন যে এখানে কৃষির উৎপাদন বৃদ্ধি ক্রমশই হয়ে আসছিল এবং বামফ্রন্টের সময় যে উৎপাদন বৃদ্ধি হয়েছে এবং সর্বভারতীয় ক্ষেত্রে যা একটা উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে তা পুরানো যে ব্যবস্থাপনা তারই ফলশ্রুতি। স্যার, কংগ্রেস সেই সময় কৃষি উৎপাদনের ক্ষেত্রে যে নীতি

গ্রহণ করতেন — মূলত সবুজ বিপ্লবের কথাটাই তিনি উল্লেখ করেছেন — সেই সবুজ বিপ্লব ছিল এক্ষেত্রে মূল বা মুখ্য ভূমিকায়। তখন সবুজ বিপ্লবের মধ্যে দিয়েই উৎপাদন বৃদ্ধির প্রয়াস ছিল। তার ফলে বৃদ্ধি পেয়েছিল। কিন্তু এটা৷ ভুললে চলবে না যে এটা ছিল গ্রামাঞ্চলের ধনিক কৃষক, জোতদার, তাদের উন্নয়নের জন্য একটা আর্থিক কর্মসূচি। গ্রামের যারা ধনিক শ্রেণী, জোতদার তাদের সমৃদ্ধির জন্যই ছিল এই কর্মসূচি এবং তার ফলে উৎপাদন বেড়েছিল কোনও সন্দেহ নেই। কিন্তু বামফ্রন্টের সঙ্গে এর একটা মৌলিক তফাত আছে। বামফ্রন্টের সময় এখানে অর্থাৎ পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার হয়েছে এবং তার ফলে কৃষি উৎপাদনের আমূল পরিবর্তন হয়েছে। আজকে উৎপাদনে প্রান্তিক, ক্ষুদ্র, মধ্য চাষীরা অংশগ্রহণ করছেন। এবং উৎপাদন বৃদ্ধির ফলে গ্রামে ব্যাপক চাষী, মুষ্টিমেয় ধনি কৃষক নয়, কৃষির উন্নয়ন যা বৃদ্ধি পেয়েছে। তারজন্য রাজ্য সরকারের সদর্থক নীতি, সহায়ক নীতিগুলি কাজ করেছে, একথা ভুললে চলবেনা। সবুজ বিপ্লবের ফলে যে মারাত্মক প্রতিক্রিয়া তৈরি হয়েছিল তাতে দুটো শ্রেণী সৃষ্টি হয়েছিল। একটা হচ্ছে, সবুজ বিপ্লবের ফলে ধনি শ্রেণী সমৃদ্ধ হয়েছিল, মুষ্টিমেয় মানুষ সমৃদ্ধ হয়েছিল, আর ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, দরিদ্র চাষী, তারা অসহায় অবস্থার মধ্যে চলে যাচ্ছিল, তাদের অর্থনীতি ভেঙে পড়েছিল, এটা ভুলে গেলে চলবেনা। এখন যে উৎপাদন বৃদ্ধি পাচ্ছে সেই উৎপাদন বেশিদিন বৃদ্ধি পাওয়া সম্ভব হবেনা। কারণ আপনি বিবৃতিতে উল্লেখ করেছেন যে, আমাদের কৃষি জমির সীমা সীমাবদ্ধ, তারমধ্যে চাষবাস করতে হচ্ছে। এখন যে পর্যায়ে চাষবাস চলছে, আমাদের প্রযুক্তি যতখানি ব্যবহার করা গেছেতার ফলে অর্থ নীতির স্বাভাবিক নীতি অনুসারে জমির ক্ষেত্রে এই উৎপাদন বৃদ্ধি করেছি। কিন্তু কৃষির আমূল পরিবর্তন যদি না করা যায়, আধুনিক যন্ত্র বিজ্ঞানের প্রয়োগ করে যদি আমূল পরিবর্তন কৃষিতে না আনা যায় তাহলে এই উৎপাদন বেশিদিন বৃদ্ধি করা যাবেনা। সেজন্য আপনি বাজেটে যা উল্লেখ করেছেন, সঙ্গত কারণেই করেছেন। আপনি আপনার বাজেট বইয়ের ৯ পাতায় বলেছেন যে, বিভিন্ন ধরনের কৃষি যন্ত্রপাতি সাজ সরঞ্জাম যেমন সীড, ড্রিল, হুইল হো, উইডার, স্প্রেয়ার, প্রেসার, ডাস্টার, স্প্রিডলার, সেট, পাওয়ার টিলার কৃষকদের বিশেষ করে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ভরতুকিতে সরবরাহ করা হচ্ছে। আজকে কৃষি ক্ষেত্রে জাপান এবং অন্যান্য জায়গায় আধুনিকতম বিজ্ঞানসম্মত প্রযুক্তি প্রয়োগ করা হয়েছে এবং তার ফলে সেখানে কৃষির ব্যাপারে ব্যাপক উন্নতি হয়েছে। কাজেই তার সঙ্গে সামঞ্জস্য রেখে যদি আপনি পরিকল্পনা না গ্রহণ করেন তাহলে আপনি এগিয়ে যেতে পারবেন না। আজকে যে পর্যায়ে কৃষিক্ষেত্রে পরিকল্পনা চলছে, সেইভাবে যদি চলতে থাকে তাহলে বেশিদুর অগ্রসর হতে পারবেন না।

এখানে পেটেন্ট বিলে কথা বলা হয়েছে। আমি এই বিষয়ে বিশেষ কিছু বলবনা, কারণ আমার সময় কম। আমাদের পক্ষ থেকে মিলি হীরা এই বিষয়ে বিস্তৃত ভাবে

বলেছেন। পেটেন্ট বিল প্রতিরোধ করতে গেলে সেটা আমরা প্রতিরোধ করতে পারব। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে চুক্তিবদ্ধ। একথা কিন্তু ওরা বললেন না। এর ফলে আমাদের দেশের কৃষি নীতিকে সর্বনাশার দিকে ঠেলে দিয়েছে। এই বিপদের থেকে উদ্ধার পেতে গেলে আমাদের স্বনির্ভর হতে হবে। যদিও এটা দু'এক বছরে আসবে না, সময় লাগবে। কিন্তু এছাড়া কোনও পথ নেই।

আমাদের এখানে অনেক কৃষি খামার আছে যারা বীজ উৎপন্ন করে। এই কৃষি খামারগুলি সম্পর্কে আমাদের পূর্বতন কৃষিমন্ত্রী, কমলকান্তি গুহ একটা উল্লেখযোগ্য কাজ করেছিলেন। তিনি কৃষি খামারের যে শ্রমিক তাদের সরকারি কর্মচারিভুক্ত করেছিলেন। এটা তিনি ভাল কাজ করেছিলেন। আমরা দেখছি যে খামারগুলি রয়েছে সেগুলি মৃতপ্রায়, কোনও কাজ হয়না। অনেক জমি নিয়ে এক একটা কৃষি খামার হয়েছে। সেই কৃষি খামারগুলিতে বীজ ইত্যাদি ব্যাপারে আধুনিকতম প্রযুক্তিতে যদি ব্যবস্থা করা যায় তাহলে সুদুরপ্রসারি ক্ষেত্রে লাভবান হতে পারে। কিন্তু এই কৃষি খামারগুলি একেবারে মৃতপ্রায়। আমরা দেখছি যে বহু জায়গায় এই কৃষি খামারগুলি হতশ্রী অবস্থায় এসেছে। এগুলির দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। কেন্দ্রীয় সরকারের কৃষক মারার যে নীতি তার বিরুদ্ধে দাড়ানো যাবে। আপনাকে কৃষকের স্বনির্ভরতা বাড়াতে হবে।

[3-30 — 3-40 p.m.]

আর একটা কথা আপনি উল্লেখ করেছেন এবং খুব সঙ্গত ভাবেই করেছেন, সেটা হচ্ছে পাট চাষ। এ থেকে বৈদেশিক মুদ্রা অর্জন হয়। কিন্তু পাটচাষিরা উপযুক্ত টাকা পাচ্ছে না। পশ্চিমবঙ্গ সরকারের যে দৃষ্টিভঙ্গি তাতে কৃষকের স্বার্থ দেখতে হবে। তাদের কথা যদি ভাবতে হয় তাহলে বিকল্প চাষ-বাসের কথা ভাবতে হবে, চিন্তা করতে হবে, চাষিদের বিকল্প চাষে উৎসাহিত করতে হবে এবং তাদের সেই ফসলের বিপননের বাজারের ব্যবস্থা করতে হবে। বিকল্প চাষ অনেক আছে, পান আছে রেশম আছে। এই চাষ পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় হচ্ছে। এই সমস্ত চাষের জন্য যদি পরিকাঠামো তৈরি করা যায় তাহলে চাষিরা উপকৃত হবে। পাট চাষ থেকে চাষিদের অন্য চাষে সরিয়ে নিয়ে যেতে হবে। পাট চাষে চাষিরা মার খাচ্ছে, অন্য লোককে বড়লোক কলে লাভ নেই। এই বিষয়টা গুরুত্ব দিয়ে দেখতে হবে। আমি আর একটা বিষয়ে মাননীয় মন্ত্রী বীরেন মৈত্র মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তাঁর বিষয়ে অনেকেই কিছু বলেননি। তিনি কৃষি বিপণনমন্ত্রী, এই কৃষি বিপণনে রেগুলেটেড মারকেটগুলির কি অবস্থা! সব জায়গায় নমিনেটেড বডি। কবে তৈরি হয়েছে কারা আছে কিছু ঠিক নেই। বছরের পর বছৰ রয়ে গিয়েছে, কারা আছে, কাদেরকে নিয়ে আপনি এই নমিনেটেড বডি করেছেন? একটা গণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি তো থাকবে, নির্বাচিত প্রতিনিধি সেখানে থাকবে না? আমার

নির্বাচনি এলাকা কাশিমবাজারের মতো মারকেট প্রায় অচল হয়ে গিয়েছে। এই কাশিমবাজারের সঙ্গে রেজিনগরকে যুক্ত করা হয়েছে। এই রেজিনগর কৃষি প্রধান এলাকা, যুক্ত করার কথাা বলেছিলেন কাশিমবাজারের যারা নিয়ন্ত্রক তাদের কল্যাণে সব শেষ হয়ে গিয়েছে। এই রেগুলেটেড মারকেট থেকে হাজার হাজার টাকা লক্ষ লক্ষ টাকা ওঠে। কিন্তু রেজিনগর এলাকার উন্নয়ন কিছু হয়নি। কাশিমবাজারে বসে যারা কর্তৃত্ব করছে মারকেটের যারা কর্তৃত্ব করছে তাদের দৌলতে রেগুলেটেড মারকেট শেষ হয়ে গিয়েছে। আমি এখান থেকে নির্বাচিত প্রতিনিধি, বহু বছর ধরে আপনাকে জানিয়েছি এই ব্যাপারে। আমাকে নেবার কথা আমি বলছি না, একটা গণতান্ত্রিক পদ্ধতিতে তো চলা উচিত, নোমিনেটেড বোর্ড বাতিল করা দরকার। এইভাবে এই সমস্ত নিয়ন্ত্রিত বাজার সমস্ত জায়গায় শেষ হয়ে যাবে। আপনি আর বাঁচাতে পারবেন না যদি না এই কৃষি পরিচালন ব্যবস্থার গণতান্ত্রিকরণ না করেন। নমিনেটেড বোর্ড হতে পারে, কিন্তু আপনি পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করে দিন। পঞ্চায়েত সম্পর্কে অবশ্য অনেকের ভাল মন্দ কথা বলেন, তবুও আপনি পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করে দিন কিংবা নির্বাচিত বোর্ডের সঙ্গে যুক্ত করে দিন। এই ব্যাপারে আমি বহুদিন ধরে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আর একটা কথা বলতে চাই, আপনি বলুন তো ওরা যদি আপনাকে চেপে ধরে আপনি কি বলবেন বামফ্রন্ট সরকারের আমলে কটা হিমঘর আপনি করেছেন? হিমঘরতো অপরিহার্য। গরিব মানুষ চাষী গরিব ক্ষেত মজুর মাথার ঘাম পায়ে ফেলে ফসল ফলাচ্ছে, তাদের উৎপাদিত জিনিসপত্রের ন্যায্য মূল্য পেতে হিমঘর অপরিহার্য। আপনি পরিসংখ্যান দেবেন কটা কি করেছেন। কেন হচ্ছে না? চাষিদের জন্য হিমঘর সার্বিকভাবে প্রয়োজন। এটা সমালোচনা নয়, বাস্তব প্রয়োজনে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় কৃষিমন্ত্রীকে আমি ধন্যবাদ জানাই, তিনি একটা বড় কাজ করেছেন, সেটা হল কৃষকদের পেনশন। যারা ফসল ফলাচ্ছে, যারা সারা জীবন মেহনত করেছেন ফসল ফলানোর জন্য, যারা মানব সভ্যতাকে এগিয়ে নিয়ে যাচ্ছে, পিলসুজের মতো, অথচ তারা পাদ প্রদীপের আলোয় আসে না সেই কৃষক যাদের পেনশন ৬০ টাকা ছিল সেটাকে বাড়িয়ে ৩০০ টাকা করেছেন। এই তো দৌলত আলি সাহেব যাদের জন্য দরদে প্রাণ উথলে উঠলো কই আপনাদের সময় তো এইসব ছিল না। কই এই ব্যাপারে আপনি তো কিছু বললেন না? ৩০০ টাকা কিছু না ঠিক কথা, কিন্তু নীতিগত ভাবে গ্রামের ক্ষেতমজুরদের কথা মনে রেখে এটা করা হয়েছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, সেইজন্য বলছি, আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আর একটি বিষয় আপনার কাছে আমি উপস্থাপিত করছি। আলুর ক্ষেত্রে আমাদের প্রধানত হিমাচল প্রদেশ বা অন্যান্য জায়গার ওপরে নির্ভর করতে হয়। আমাদের এখানে আলুর চাষ হচ্ছে। এইক্ষেত্রে সরাসরি আন্তরাজ্য

ব্যবসা যাতে চালু করা যায়, গোটা ব্যবসাটা ফাটকাবাজদের হাতে, ব্যবসায়িদের হাতে না দিয়ে আন্তরাজ্য বাণিজ্য করতে পারেন। আমরা এক সময়ে বলতাম যে নিত্য প্রয়োজনীয় যে সমস্ত পণ্য আছে সেগুলোকে রাষ্ট্রীয় বাণিজ্যভুক্ত করতে হবে। আমি বিষ্মিত হয়েছি যে, সেই জায়গায় আমরা যেতে চাইছি না। আলুর ক্ষেত্রে রাষ্ট্রীয় বাণিজ্য প্রবর্তনের জন্য আপনাকে ব্যবস্থা করতে হবে। আপনি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন। এই কথা বলে, উভয় মন্ত্রীর আনীত ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** স্যার, পশ্চিমবঙ্গ সরকারের কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী নরেন দে মহাশয় যে বাজেট প্রস্তাব এনেছেন, এই বাজেট প্রস্তাবকে সমর্থন না জানিয়ে এবং কংগ্রেসের আনীত কাট মোশনকে সমর্থন জানিয়ে গুটি কয়েক বক্তব্য আমি এখানে রাখছি। বাজেট বিবৃতির দু'নম্বর অনুচ্ছেদে বলা হয়েছে ধান এবং চাল উৎপাদন রেকর্ড পরিমাণে বেড়েছে। ১৩২.৩৬ লক্ষ টন শুধু চালের উৎপাদন বেড়েছে। শীতকালিন ধান ৬৮ শতাংশ থেকে প্রায় ৭৫ শতাংশ হয়েছে, এই কথা বলা হয়েছে। বাজেট বক্তৃতায় ৩টি জেলাকে খরা কবলিত বলে ঘোষণা করা হয়েছে এবং ১৩টি জেলাকে বিধ্বংসি বন্যা কবলিত বলে ঘোষণঅ করেছেন। আমাদের হিসাবে কোনওভাবেই এটা মিলছে না। যেখানে তিনটি জেলা খরা কবলিত এলাকার মধ্যে পড়ে এবং ১১টি জেলা বন্যা কবলিত এলাকার মধ্যে পড়ে, সরকারের কি প্রচেষ্টা, কি এফর্ট, কি পরিকল্পনা নিয়েছেন যারফলে উৎপাাদন ,বেড়েছে? এটা লেখা নেই। মন্ত্রী মহাশয়কে এটা পরিষ্কার করে বলতে হবে, কোন্ জেলায় কতটা ডিপ এবং শ্যালোর ব্যবস্থা করেছেন এবং কোন জেলায় ডিপ এবং শ্যালোতে ইলেকট্রিফিকেশনের ব্যবস্থা করেছেন? কোন্ জেলায় যেখানে সেচের ব্যবস্থা নেই, সেখানে সেটা বাড়াতে কি ব্যবস্থা করেছেন? আজকে আপনাকে হিসাব করে বলতে হবে যে, সরকারের এই প্রচেষ্টা, এইজন্য উৎপাদন বেড়েছে। উৎপাদন বাড়াবার জন্য যা করা দরকার তা কতটা কি করেছেন? বন্যার পরে যেসব জায়গায় মিনিকিট বিলি করেছেন, তা কি সত্যিই বিলি করতে পেরেছেন, না কি জেলাকে দায়িত্ব দেওয়া হয়েছে? যারা চাষ করে না, চাষের সঙ্গে যাদের সম্পর্ক নেই তাদের ওগুলো দিয়েছেন। আপনি মিনিকিট দিয়েছেন কৃষক সভাকে, কৃষক জনগণকে নয়। আপনি বলুন, বন্যার সময়ে কত কোটি টাকা দিয়েছেন? কৃষককে, প্রান্তিক চাষিকে চাষের জন্য কত টাকা লোনের ব্যবস্থা করেছেন এবং অনুদানের কি ব্যবস্থা করেছেন? মন্ত্রী মহাশয় এগুলোর জবাব দেবেন, তারপর বলবেন যে, এরজন্যই উৎপাদন বেড়েছে। কৃষির উন্নতি ঘটাতে গেলে দুটো জিনিসের দরকার হয়।

[3-40 — 3-50 p.m.]

একজন কৃষককে সারের টাকা দিলেই জমিতে ফসল ফলবে না, জমিতে জল থাকলেই জমিতে ফসল ফলবে না। তারজন্য কৃষকদের উপযুক্ত ট্রেনিং দিতে হবে। কোন মাটিতে কোন চাষ করতে হবে, কোন বীজে কেমন ফলন হবে এবং কেমন করে চাষ করলে বেশি ফসল ফলবে তার কোনও ট্রেনিং দেওয়া হয় না। আগে কংগ্রেস আমলে কৃষি দপ্তরের লোকজন জেলায় জেলায়, গ্রামের ব্লকে ব্লকে গিয়ে পয়সা খরচা করে কৃষকদের ট্রেনিং দিয়ে আসত, এখন সেই দপ্তরই কো-অর্ডিনেশনের কাজে লিপ্ত হয়ে ওইসব কাজের প্রয়োজন আছে বলে বোধ করে না। কৃষিতে সবুজ বিপ্লব আনবার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন এবং কি করেছেন সেটা জানাবেন। কংগ্রেস আমলে সাত্তার সাহেবের আমলে কৃষিতে সবুজ বিপ্লব এনেছিলেন। সেই সময়ে নানা জাতের ধান যথা তাইচুন, আই আর ৮ ধান উৎপাদন করে রেকর্ড স্থাপন করেছিলেন। সেই সময় রাজ্যপাল ধরমবীরার রাজত্বকাল এবং কৃষির ক্ষেত্রে বিরাট সাফল্য অর্জন করেছিল। আপনাদের একজন সদস্য আলু চাষের জন্য গর্ব করলেন, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, আলু চাষের সময়ে পটাশ সারের যে দরকার হয় তার তো সেই সময়ে ভীষণ ক্রাইসিস হয়, তার কি ব্যবস্থা আপনারা নিয়েছেন। পটাশ সার না পাওয়ার জন্যে কোনওরকমে আলুর উৎপাদন বাড়ে না। আজকে ফার্টিলাইজেশন ডিস্ট্রিবিউশন পলিসি সম্পর্কে আপনি কি ব্যবস্থা নিয়েছেন তা আপনি পরিষ্কার করে আপনার জবাবি ভাষণে বলবেন। তারপরে আপনি ১৯৯৬ সালে সাব ডিভিশনাল এগ্রিকালচার অফিস খুলবেন বলে ঘোষণা করেছিলেন। আজকে ১৯৯৯ সাল হয়ে গেল মেদিনীপুরের কোন ব্লকে কোন অফিস খুলেছেন বলুন। আপনি পুরুলিয়াতে এগ্রিকালচারাল ফার্ম করতে পারেননি, কাঁকুড়াতে ফার্ম করতে পারেননি। রামপুরহাটের দু নম্বর ব্লকে যে ফার্মটি করেছেন তার কনস্ট্রাকশন হয়ে পড়ে আছে, জমিতে চাষ হচ্ছে না। ওখানে সরকারি অফিসাররা বাড়িতে বসে মাইনে নিচ্ছে। এগ্রিকালচারাল ফার্ম করতে পারেননি, ট্রেনিংয়ের ব্যবস্থা করতে পারেন নি, মিনিকিট আপনারা দিতে পারেননি। বন্যা হলে পর্যাপ্ত পরিমাণে মিনিকিট সরবরাহ করতে পারেননি। কৃষি উৎপাদনে সরকারি প্রচেষ্টাকে আপনারা বাহবা দিতে চাইছেন কিন্তু সত্যিকারের চাষিরা তাদের নিজেদের উদ্যোগেই ফসল ফলাচ্ছে। আর আপনারা নিজেদের বাহবা গাইছেন। আপনারা জমির সয়েল টেস্টিংয়ের ব্যবস্থা করেননি। আজকে আপনারা পরিষ্কার করে বলুন তো কত উৎপাদন হচ্ছে, কত গেন হচ্ছে এবং প্রফিট হচ্ছে। আপনারা প্রান্তিক চাষিদের কোনও ব্যবস্থা নিতে পারেননি। আজকে যে সমস্ত রিভার লিফট আছে সেগুলো ডিজেলে চলে। আপনার দপ্তর থেকে তার ইলেকট্রিক কানেকশন দিতে পারেনি। ইলেকট্রিক কানেকশন দিতে পারলে আরও বেশি করে কৃষিজ উৎপাদন হত। আসলে আপনাদের কোনও পলিসি নেই। কৃষকদের প্রচেষ্টাতেই ফসল

ফলে এবং আপনারা বাহবা নিয়ে থাকেন। যেসব জায়গায় বন্যা হচ্ছে, খরা হচ্ছে তার ফসলের ক্ষতি পূরণ কতটা দিচ্ছেন জানাবেন। আমি জয়ন্তবাবুকে ধন্যবাদ জানাচ্ছি কারণ তিনি অন্তত অতীশ সিন্‌হার বক্তৃতাকে সমর্থন করেছেন। তাই জানতে চাইছি যে কৃষি জগতটাকে এইভাবে শেষ করে দেবেন না। কৃষি নির্ভরশীল এই ভারতবর্ষে, কৃষি নির্ভরশীল এই পশ্চিমবাংলায় কৃষির উপর দাঁড়িয়ে মানুষ বেঁচে থাকতে চায়, সেটাকে প্রহসন করবেন না। এটা আপনার কাছে আমার আবেদন। আজকে আর একটা কথা না বলে পারছি না, রেগুলেটেড মার্কেটের ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন বলুন তো? একটা দুর্নীতির আখড়া করেছেন। মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস বলেছেন, ম্যানেজমেন্ট পরিচালনায় যারা আছেন তাদের মধ্যে যদি দুর্নীতি থাকে, পরিচালনার মধ্যে যদি ত্রুটি থাকে তাহলে কোনও ব্যবস্থার মধ্যে দিয়ে সেই সমস্ত ব্যাপারে সফলতা আনা যায় না। আপনি কি করেছেন, রেগুলেটেড মার্কেটের ব্যাঁপারে? আপনাদের বিশেষ করে বড় শরিক যারা সি.পি.এম. তারা তো আপনাদেরকে চেপে রেখেছে, কংগ্রেসের তো সেখানে নামই নেই, এমন কি লোকাল এম.এল.এ.কেও রাখতে চাননা, শুধু ফরোয়ার্ড ব্লকের লোকদের দিয়ে পার্টিবাজি করছেন। কয়েকদিন আগে আপনারা দেখেছেন, শেওড়াফুলিতে আপনাদের দলের ছেলেরা ফলস রসিদ ছাপিয়ে যারা প্রান্তিক চাষী, ছোট ব্যবসায়ি ২০ কে.জি. আলু বিক্রি করতে চায়, ২০ কে.জি. গম বিক্রি করতে চায়, তাদের কাছের থেকে মার্কেট ফিস বাবদ ওরা টাকা আদায় করছে, ধরা পড়ছে। ডি.এম. তদন্ত করছে। আপনি মন্ত্রী হিসাবে কি ব্যবস্থা নিয়েছেন? দুর্নীতিকে প্রশ্রয় দেবার চেষ্টা করছেন। পার্টি কর্মিদের বাঁচাতে চাইছেন। তাতে সরকারের কি ডেভেলপমেন্ট হবে? এতে পশ্চিমবাংলার কি উন্নতি হবে? এতে পার্টির কমরেডদের উন্নতি হবে। তাই আমি আপনাদের বাজেটের বিরোধিতা করছি। কৃষির উন্নতির নাম করে কৃষক সভার কমরেডদের উন্নতি হচ্ছে। কিন্তু সরকারের সাফল্য আসছে না। সরকারের যে সাফল্য এসেছে, সেটা কৃষি শ্রমিকদের সাফল্যর জন্যই হয়েছে। এতে সরকারের কোনও কৃতিত্ব নেই। তাই আমি আপনার বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী ৪৭।৪৮ ও ৫৫।৫৮ নম্বর বাজেটে ব্যয় বরাদ্দ যা পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। বিরোধীদের আনা কাটমোশনকে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাইছি। মাননীয় বিরোধী দলের বন্ধুরা তখন যে বক্তৃতা রাখছিলেন আমার মনে হচ্ছিল ওনারা হয়ত আমাদের রাজ্যে বাস করেননা। অন্য রাজ্য থেকে হঠাৎ এসেছেন। কারণ আমাদের দেশের যে অর্থনৈতিক অবস্থা সেই অর্থনৈতিক অবস্থার মধ্যে দাড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গের রাজ্যে যে উন্নয়ন সেটা আজকে প্রতিফলিত হয়েছে। আপনারা যদি গ্রাম এলাকায় যান

এবং কৃষকের কাছে গিয়ে জিজ্ঞাসা করেন তাহলে বুঝতে পারবেন প্রকৃত কি অবস্থাটা হয়েছে। আমরা দেখেছি আমাদের কৃষি উৎপাদনের ক্ষেত্রে আপনাদের আমলে বেশি হয়নি, ৭২ সালে অর্থাৎ আপনাদের সময়ে মোট উৎপাদনের হারটা ছিল ৭২ লক্ষ মেট্রিক টন, আজকে শুধু আমাদের ধানের ক্ষেত্রে ১ কোটি ৩২ লক্ষ মেট্রিক টন এর বেশি উৎপাদন হয়েছে, তাহলে এটা কি আজকে উন্নয়ন হচ্ছে না? আজকে উন্নয়নটা ঘটেছে, শুধু কৃষির উপর নয়, আমাদের এখানে বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার এটার উপর জোর দিয়ে আজকে কৃষির উন্নয়ন ঘটিয়েছে।

[3-50 — 4-00 p.m.]

এই ভূমিসংস্কারের ফলে গ্রামাঞ্চলে ছোট ছোট কৃষকদের হাতে জমি দিয়েছি বলেই আজকে কৃষির উন্নয়ন ঘটেছে। এটা আমাদের আরও প্রসার করতে হবে,। এই ব্যাপারটাই আপনারা বার বার বাধা দিয়ে এসেছিলেন। তাদের মনে সব সময় ভয় ছিল যে জমিটা আমরা চাষ করছি সেটা আমাদের হাতে থাকবে কিনা, না অন্যের হাতে চলে যাবে। এই ব্যাপারটা আমরা নিশ্চিন্ত করেছি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার রয়েছে, এই সরকার বর্গা রেকর্ডের মধ্যে দিয়ে কৃষিতে উন্নয়ন ঘটাতে সক্ষম হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় সেচ ব্যবস্থার ইতিমধ্যেই সম্প্রসারণ ঘটেছে, কৃষিতে যদি সেচ ব্যবস্থার উন্নতি ঘটানো যায় তাহলে কৃষি উৎপাদন আরও বৃদ্ধি করা যাবে, এই ব্যাপারটা নিয়ে আমাদের আরও ভাবনা-চিন্তা করতে হবে। আজকে পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে ক্ষুদ্র সেচ ব্যবস্থাগুলোর আরও সংস্কারের মধ্যে দিয়ে কৃষির উন্নয়ন ঘটছে। আজকে ছোট ছোট বাঁধগুলিকে বৃহত্তর বাঁধ দিয়ে, সেই এলাকায় ব্যাপক সেচ ব্যবস্থার মাধ্যমে কৃষির উন্নতি করানো যায় কিনা সেটা আমাদের ভাবনা-চিন্তা করতে হবে।

স্যার, আপনি জানেন যে, আজকে বামফ্রন্ট সরকার কৃষি মজুরির বৃদ্ধি ঘটিয়েছে। আজকে ক্ষেতমজুরদের মজুরি বৃদ্ধি হওয়ার ফলে তাদের ক্রয় ক্ষমতা বৃদ্ধি ঘটেছে, মজুরি বৃদ্ধি হওয়ার ফলে শিল্পজাত দ্রব্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। পশ্চিমবাংলায় আজকে এই শিল্প ক্ষেত্রে ১১ হাজার কোটি টাকা তারা বিনিয়োগ করেছে। এটা কি উন্নয়ন না? আরও উন্নয়ন ঘটানোর জন্য তারা অনেকে বলেছেন।

আজকে কৃষকের মূল বিষয় হচ্ছে যে বীজ, সেই বীজকে আরও উন্নত করতে হলে কৃষি খামারগুলোকে সঠিকভাবে ব্যবহার করতে হবে। যাতে আমরা আরও উন্নতমানের বীজ কৃষি খামারগুলোতে তৈরি করে কৃষকের হাতে তুলে দিতে পারি এবং কৃষকরা সেগুলো চাষ করে কৃষির উন্নয়নকে আরও অগ্রগতির পথে নিয়ে যেতে পারবে বলে আমরা মনে করি। মাননীয় সদস্য দৌলত আলি সাহেব বললেন কৃষকদের পেনশনের

ব্যাপারে। আমার মনে হয় উনি এলাকায় থাকেননা। প্রতি বছরই গ্রামাঞ্চলে যেসব বয়স্ক কৃষক রয়েছে, যাদের ষাট বছর বয়স হয়ে গেছে তাদের তিনশ টাকা করে কৃষি ভাতা দেওয়ার ব্যবস্থা আছে এবং আগে যেটা অনিয়মিত ছিল, এখন সেটা নিয়মিত করা হয়েছে। এক্ষেত্রে পদ্ধতিতে যাতে আরও সরলিকরণ আনা যায়, সেটা দেখতে হবে। কৃষিমন্ত্রীকে আমি অনুরোধ করব, প্রত্যেক মাসে যেন কৃষি-ভাতা এবং কৃষি পেনশন কৃষকরা পেতে পারেন সেটা দেখতে।

আজকে এখানে খাদ্যসষ্য উৎপাদন বেড়েছে মূলত ক্ষুদ্র সেচের মধ্যে দিয়ে। এটা আরও প্রসারিত করতে হবে। আমরা দেখছি কৃষিক্ষেত্রে কীটনাশক ওষুধ ব্যবহৃত হচ্ছে। ৭২ সালের আগে যখন কংগ্রেস ছিল, আমরা দেখেছি তখন বিশেষ করে বাঁকুড়া, পুরুলিয়া জেলাকে খরা বলে ডিক্লেয়ার করত। এখন কংসাবতি-সেচ-বাঁধের ফলে বাঁকুড়া জেলাতে চাষ যেমন অনেক বেড়েছে, তেমনি কৃষি-উৎপাদনও বেড়েছে। এটা আরও ভালো করতে হবে।

গ্রামবাংলায় আমরা দেখেছি বীজ ও সার নিতে কৃষকদের দীর্ঘ লাইন দিতে হয় দোকানের সামনে। চাহিদার তুলনায় সারের যোগান খুবই কম মনে হয়। পশ্চিমবাংলার বেকার যুবকরা ব্যাঙ্ক থেকে লোন নিয়ে সার বিক্রির উদ্যোগ নিতে চাইছে। সারের লাইসেন্স ব্যবস্থাকে সরলিকরণ করা খুবই দরকার।

এই কয়েকটি কথা বলে, এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গ সরকারের কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন তার বিরোধিতা করে আমাদের আনা ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই।

এখানে আপনি বড় বড় কথা বলবেন, আপনাদের সদস্যরা বলবেন চালের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ স্বয়ংসম্পূর্ণ। কোথা থেকে তথ্যগুলো আপনারা পান জানি না। আজকে যদি পশ্চিমবাংলায় উড়িষ্যা, বিহার, অন্ধ্রপ্রদেশের চাল না আসে, এফ.সি.আই. যদি তিন সপ্তাহ বন্ধ থাকে সেখান থেকে চাল না আসে, তাহলে এখানে ত্রাহি ত্রাহি রব উঠবে। পশ্চিমবাংলা চালে এখনও স্বয়ংসম্পূর্ণ হল না, এটা সবাই জানি, কিন্তু অদ্ভুত অদ্ভুত তথ্য এখানে দেওয়া হয়। খোলাবাজারে চালের দাম সবচেয়ে বেশি এই পশ্চিমবাংলায়। এখানে চালের দাম সস্তা হয়নি, গরিব মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। মন্ত্রী মহাশয়, আপনার

কৃষি-বিপণন শাখার মধ্যে রেগুলেটেড মার্কেট কমিটি গড়ে। আপনার দপ্তর একটা দুর্নীতির আখড়া হয়ে গেছে। আপনার বাজেট স্ববিরোধিতায় ভরা। ওয়েস্ট বেঙ্গল এগ্রিকালচার প্রোডিউস মার্কেটিং রেগুলেশন অ্যাক্ট ১৯৭২ তার ২১(১) এতে বলা আছে যে, প্রত্যেক যে রেগুলেটেড মার্কেট আছে, তার ৫০ পারসেন্ট টাকা উন্নয়নমূলক খাতে রাখতে হবে। এই আইনেই বলা আছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, পশ্চিমবঙ্গে ৪৫টা রেগুলেটেড মার্কেট আছে। আমি একটা মার্কেটের বাজেট তুলে ধরছি। জঙ্গিপুর রেগুলেটেড মার্কেট কমিটি এই ২ হাজার সালের বাজেটে কি বলছে বলছে ৩ কোটি ৬৬ লক্ষ টাকা তার কাছে উদ্বৃত্ত আছে। যদিও ৪৫টা মার্কেট কমিটি কম বেশি করে ধরে তাহলে হচ্ছে ২ কোটি টাকা। আপনি আপনার বাজেট বইয়েতে বলছেন যে, ১ কোটি ৭২ লক্ষ টাকার প্রস্তাব রেখেছেন। আমার মনে হয় যে, আপনি জেনেশুনে ঘুমোচ্ছেন। আপনি সত্যকে চাপা দিচ্ছেন। এই রেগুলেটেড মার্কেটের টাকায় সমস্ত জায়গায় ডেভেলপমেন্ট হতে পারে, কিন্তু আপনি জেনেশুনে ডেভেলপমেন্ট করতে চাইছেন না বা পারছেন না, এটা আপনি আপনার জবাবি ভাষণে বলবেন। মুর্শিদাবাদের কাশিমবাজারে কিরকম দুর্নীতি হয়েছে জানেন? কাশিমবাজারের রেগুলেটেড মার্কেটের কমিটি জায়গা কিনবে বলে ঠিক করল জায়গার দাম এল এ কালেক্টার বলল ৫১ লক্ষ টাকা। পরবর্তীকালে ডি এম হস্তক্ষেপ নিয়ে ৪১ লক্ষ টাকা দাম ঠিক করল। তাহলে এল এ কালেক্টার কি করে ১০ লক্ষ টাকা বাড়িয়েছিল? নিশ্চয় এতে বাজে ব্যাপার ছিল? পরবর্তীকালে জঙ্গিপুর রেগুলেটেড মার্কেট কমিটি এল এ কালেক্টারের নির্দেশ ছাড়াই ১ কোটি টাকায় জায়গা ডি এমের মূল্যায়ন ছাড়াই, কিনে নিয়েছে। ওই জায়গা আরও কমে হতে পারত। এখানে আমি বলতে চাইছি যে, মার্কেট কমিটিতে কোন দলের লোক থাকবে. সেটা আপনার ইচ্ছার উপর নির্ভরশীল। কারণ এই দুর্নীতিগুলি করার জন্যই নিজের দলের লোক নেওয়া হয়। সব দলের লোক এখানে প্রতিনিধিত্ব করছে না। কাটোয়ায় কি করেছেন? কাটোয়ায় একজন টিচারকে মেম্বার করেছেন। আপনার কমিটিতে বলা আছে যে, ৫ জন চাষিকে মেম্বার করতে হবে। সেখানে একজন টিচার নিশ্চয় চাষবাষের ব্যাপারে বোঝেন না। এইভাবে একটা ডিপার্টমেন্ট একটা ঘুঘুর বাসা হয়ে দাড়িয়েছে। এখানে প্রচুর ইঞ্জিনিয়ার পাশ করে বসে আছে। চাকরি চাইছে, কিন্তু পাচ্ছে না। আপনি অবসরপ্রাপ্ত লোকদের নিয়ে আপনার ডিপার্টমেন্টের কাজকর্ম করাচ্ছেন। এখানে ৪৫টা রেগুলেটেড মার্কেটের জন্য ৩০-৩৫ জন স্পেশ্যাল অফিসার আছে। তা সত্ত্বেও আপনি মালদার ইংলিশবাজারে পার্টিকুলার একজন ব্যক্তিকে নিয়ে চলে এলেন স্পেশ্যাল অফিসারে পদান্যত করে। আপনি তাকে সেক্রেটারি পোস্টিং করে নিয়ে এলেন। এটার কি কারণ? এটা একটা ডকুমেন্ট তো, গায়ে লাগছে? একটা পরিত্যক্ত হিমঘর ইংলিশ বাজারে যদি কিনতে হয়, তাহলে আপনার পেটোয়া অফিসার ছাড়া হবে না। তাই

ওই অফিসারকে নিয়ে গেছেন এত অফিসার থাকতে। তাকে প্রোমোশন দিয়ে নিয়ে গেছেন ওইটা কেনার জন্য। কাটোয়া এবং মুর্শিদাবাদে দুজন সেক্রেটারি দীর্ঘদিন অবসর গ্রহণের সময় পেরিয়ে গেছে, তা সত্ত্বেও তাকে রেখে দিয়েছেন। কি করে তাদেরকে এক্সটেনশন দিচ্ছেন? এটা আপনাকে বলতে হবে। এইরকম করে একটা ডিপার্টমেন্টকে কিছু বাস্তু ঘুঘুর বাসা তৈরি করে রেখে দিয়েছেন, এইভাবে রেগুলেটিং মার্কেটগুলোকে চালাচ্ছেন। আজকে মার্কেটিং এর টাকা থেকে রাস্তাঘাট, চাষিদের যে গাড়ি নিয়ে আসবে সেইসব গরুর গাড়ির শেল্টার, তাদের পানীয় জলের ব্যবস্থা আপনি করতে পারছেন না বা করছেন না। কোথাও আবার আপনার মন্ত্রী হিসেবে ক্ষমতাও নেই। কাটোয়ার কেতুগ্রামের অম্বলগ্রামে একটা রাস্তা করার খুব প্রয়োজন। সেই রাস্তাটা যে রাস্তা দিয়ে চাষিরা মার্কেটে আসবে, সেই রাস্তাটা করা খুবই দরকার। আপনি অর্ডার দেওয়া সত্ত্বেও পঞ্চায়েত সমিতি এই রাস্তাটা করল না। মার্কেট কমিটি টাকা দেবে পঞ্চায়েত সমিতি রাস্তাটা করবে এটাও করতে পারলেন না। ক্ষমতা নেই আপনার। রেগুলেটিং মার্কেট কমিটির যারা মেম্বার তারা চূড়ান্তভাবে নয়ছয় করছে। কোনও নজরদারি নেই। আপনি নজরদারির কোনও ব্যবস্থা করতে পারেননি। আর আপনি বলছেন খুব ভাল চলছে আপনার দপ্তর। কোথাও বিরোধিদের প্রতিনিধি হবার চান্স দেননি। ৪৫টা মার্কেটের কোথাও বিরোধীদের স্থান দেননি। দিয়েছেন স্থান, শুনেছেন বিরোধীদের বক্তব্য। শুধু নিজের লোক দিয়ে দিয়ে আপনি এই কাজগুলো করে বেড়াচ্ছেন। এই বাজেটের মাধ্যমে আপনি মানুষকে বিভ্রান্ত করছেন। ডিপার্টমেন্টের যে টাকা সেই টাকা আপনি কম করে দিয়েছেন। মিনিমাম যেখানে ৯০ কোটি থাকার কথা সেখানে রেখেছেন মাত্র ১ কোটি ৭২ লক্ষ টাকা। তাই এই বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, কৃষি দপ্তর এবং কৃষি বিপণন দপ্তরের ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে, আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের ভারতবর্ষে জাতীয় কৃষি নীতি কি আছে? ৫২ বছর আমরা অতিক্রম করে এসেছি। ভারত সরকার সে বিজেপি হোক বা কংগ্রেস হোক তারা কখনো জাতীয় কৃষি নীতি ঘোষণা করেননি। আজ পর্যন্ত কৃষি নীতি ঘোষণা করতে পারলেন না। কেন্দ্রে যুক্তফ্রন্ট ১৮ মাসে আমরা একটা অগ্রগতি, একটা নীতি নির্ধারণ করতে পেরেছিলাম। নীতি বর্তমান কেন্দ্রীয় সরকারের চাষী মারার নীতি আছে। তাই আজকে অন্ধ্রপ্রদেশে, গুজরাটে, মহারাষ্ট্রে, আসামে প্রভৃতি জায়গায় চাষিরা আত্মহত্যা করছে। কৃষকের উন্নয়ন নাম করে যাত্রা শুরু করেছিলেন, আজকে গ্যাট চুক্তির ফলে তাঁতিরা কৃষকরা মারা যাচ্ছে। কৃষকদের উপর বোঝা চাপিয়ে দিয়েছেন তা .

অস্বীকার করতে পারবেন? আজকে আমাদের দেশের বাসমতি চালের যে পেটেন্ট তা আমাদের হাতে থাকল না। আমাদের দেশের আদা বলুন, হলুদ বলুন, নিম বলুন এই সব কিছুই আজকে গ্যাট চুক্তির ফলে ভারতীয় উদ্ভিদ। সমস্ত কিছুই আমেরিকান পেটেন্ট লাভ করবে। সেই তথাকথিত বাসমতি চাল, সেই চাল এর পেটেন্ট যাতে ভারতের থাকে, যাতে পাকিস্তানের থাকে তার জন্য তারা লড়াই চালাচ্ছে। কংগ্রেসি বন্ধুরা কৃষি দপ্তর সম্পর্কে আলোচনা করতে গিয়ে গ্যাট চুক্তির উল্লেখ তারা করতে পারলেন না, কারণ তাঁরা গ্যাটের সমর্থক। আজকে আমাদের দেশের নিম, হলুদ, আদা, বাসমতি চালের পেটেন্ট পরদেশি হচ্ছে। কৃষি উৎপাদন এবং উৎপাদনশীলতা নিয়ে আপনারা বড় বড় কথা বলছেন। ভারত সরকারের নীতির ফলে সব রকমের সারের দাম বাড়ছে, ভরতুকি উঠিয়ে দিতে চায়। আজকে কীটনাশক যে ওষুধ সেগুলি ভেজাল। এটাকে কে দেখবে? রাজ্য সরকার না কেন্দ্রীয় সরকার? আজকে কোথায় কৃষি অর্থনীতি এসে দাড়িয়েছে? যেখানে রাজ্য তার আর্থিক সীমাবদ্ধ ক্ষমতা দিয়ে আমরা অগ্রসর হচ্ছি, পশ্চিমবাংলার সাধারণ মানুষ গরিব মানুষ প্রান্তিক চাষী এরা এর ফলে উপকৃত হচ্ছে এবং তাদের রক্ষা কবচের জন্য আমরা অনেক কিছু করেছি। হয়তো সেই রক্ষা কবচকে আরও উন্নত করার জন্য আমাদের আরও বেশি করে স্টেপস্ নিতে হবে। আমরা শস্যবিমা চালু করেছি। আজকে ভারতবর্ষের কয়টা রাজ্যে শস্য বিমা চালু হয়েছে? তা সত্ত্বেও আমি মন্ত্রী মহাশয়কে বলব শস্যবিমার ব্যাপারে একটু ভেবে দেখতে। শস্যবীমা ব্লক ভিত্তিক চালু করেছেন। কিন্তু কখনই শস্যহানি মৌজা, ব্লকে সব একসাথে হয় না। হয়তো একটা মৌজায় হয় বা গ্রামভিত্তিক হয়। সুতরাং এক্ষেত্রে আপনি সমগ্র ব্লককে যদি ধরেন তা হলে চাষী তার উপকার পাবে না। এই খরার সময় একনাগাড়ে শস্যহানি ব্লকে হয়েছে বলে আমি জানি না। আমাদের মেদিনীপুর সদর ব্লক ৭ নম্বর অঞ্চলে খরা প্রবণ এলাকা এবং কোনও শস্য হয়নি। সেখানে শস্যবিমাকে কি ভাবে ঠিক করবেন, এটা চিন্তা করতে আমি অনুরোধ করব ইন্সুরেন্স স্কীম-১, ২ ছিল, এটা যদি সরকার না বাড়ান তাহলে জটিলতা দেখা দেবে। এটাকে পরিবর্তন করতে হবে। আমাদের কৃষি বিপণনমন্ত্রী বলেছেন আলু কর্পোরেশন তৈরি করবেন। অভাবের সময় চাষী যদি আলু বিক্রি করতে আসে তাদের রক্ষা করার জন্য তিনি কি ব্যবস্থা করবেন? এ বছরে আমরা এটা করতে যদি না পারি তাহলে আগামি বছরে যাতে করতে পারি তার জন্য আমাদের সচেষ্ট হতে হবে। আরেকটা কথা বলছি আমরা পশ্চিমবঙ্গে গরিব চাষিদের যন্ত্রপাতি সরবরাহের কথা বলছি। কৃষি যন্ত্রপাতি সরবরাহের ক্ষেত্রে আমরা অনুরোধ করব কৃষিমন্ত্রী যদি কো-অপারেটিভ সিস্টেমের মধ্যে দিয়ে গ্রাম, মৌজা ভিত্তিক এগুলি সরবরাহ করতে পারি তাহলে চাষিরা উপকৃত হবে। আমাদের পাট চাষ হয় এবং পাট চাষের ব্যাপারে জে.সি.আই. যেটা রয়েছে সেটা একটা গ্যাঁড়াকলের ব্যাপার। ২৫ পারসেন্ট

পাট কেন্দ্রীয় সরকারের জে.সি. আইয়ের কেনার কথা। বাজারে যখন মন্দা দেখা দেয় তখন ৫ পারসেন্ট পাট কিনতে চায়। অভাবের সময় আমরা যাতে বাজারে নামতে পারি তার চেষ্টা করতে হবে। লাল ফিতার বাঁধনে সমস্ত কিছু আটকে থাকে, সেখান থেকে বেরিয়ে আসতে হবে। আর একটা ব্যাপার মার্কেট কমপ্লেক্স নিয়ে অনেকে অনেক কথা বলেছেন। আমাদের গড়বেতায় মার্কেট কমপ্লেক্স করেছেন। এখানে একজন জঙ্গিপুরের উদাহরণ দিলেন, আমি গড়বেতার উদাহরণ দিচ্ছি, সেখানে পরিচালন কর্মী নিয়োগের ক্ষেত্রে একটা স্বচ্ছতা ছিল। কিন্তু কোনও কোনও ক্ষেত্রে এই যে অভিযোগ, কর্মী নিয়োগ এবং মার্কেটিং কমপ্লেক্স কর্মীও মার্কেটিংয়ের মধ্যে যে ত্রুটি রয়েছে, সেই ত্রুটির সম্বন্ধে আমি আপনাকে অনুরোধ করব সমাধান উদ্যোগি হতে। কেন বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে কথা উঠছে তার সত্যতা যাচাই করা উচিত। আমাদের জেলার মার্কেটিং লিঙ্ক রোড তৈরি করার জন্য কেন্দ্রীয় সরকার ১৫ লক্ষ টাকা দিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত পাঁচখুরি পাচরা রাস্তাটা যে কেন হচ্ছে না সে ব্যাপারে জেলা-পরিষদকে আপনাদের তরফ থেকে উদ্যোগ নেওয়া উচিত। পাঁচখুড়ি-পাচড়া এবং মেদিনীপুর-ধেড়ুয়া যে রাস্তা আছে আমি জানি তার টাকা অন্য ব্লকে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে, গোয়ালতোড়ের জন্য। কিন্তু আপনারাই ঐ রাস্তাটা করেছিলেন। সেটা ভেঙে গেছে মেরামত করা দরকার। আমাদের রাজ্যে যে অবস্থা সেই অবস্থার মধ্যে উৎপাদন এবং উৎপাদনশীলতা নিয়ে প্রশ্ন উঠেছে। আমাদের দেশে জমির যে ফ্রাগমেন্টেশন তার মধ্যে দিয়ে আমরা তার কতটা এগোতে পারি তার চেষ্টা আমাদের করতে হবে। কো-অপারেটিভ প্রথার মাধ্যমে যাতে আমরা কৃষি ব্যবস্থার উন্নতি ঘটাতে পারি তার চেষ্টা করতে হবে। এবং সেইভাবে কৃষি ঋণ-দান সমিতি বা যে অ্যাডিশনাল চার্জ চালু করেছেন আমি আপনাকে অনুরোধ করব সেই অ্যাডিশনাল চার্জকে তুলে দিন এবং এস.টি.সি. প্রথা রদ করে চাষিদের এনকারেজ করুন। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী মহববুল হক ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণনমন্ত্রী মহাশয়রা যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনা কাট-মোশনের সমর্থন করে কয়েকটা কথা বলছি। পশ্চিমবাংলা তথা ভারতবর্ষ কৃষি প্রধান দেষ। আজকে এখানে যখন কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রীদ্বয় বাজেট পেশ করেছেন তখন আমরা কি দেখতে পাচ্ছি? এই বিধানসভায় খুব কম সংখ্যক সদস্য উপস্থিত রয়েছেন, মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় চলে গেছেন। মাননীয় চেয়ারম্যানকে বসিয়ে এই গুরুত্বপূর্ণ বাজেট পাস করাতে হচ্ছে। আজকে পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার ২৩ বছর ধরে ক্ষমতায়

আছেন। তারা গ্রামের কথা, কৃষির কথা, শ্রমিকদের কথা বলেন। কিন্তু আজকে তাদের মুখে হতাশার চিহ্ন দেখতে পাচ্ছি। আজকে এই যে অবস্থার মধ্যে দিয়ে এই বাজেট পাশ করাতে হচ্ছে তাতে পশ্চিমবঙ্গের চিত্র সুস্পষ্ট ভাবে পরিস্ফুট হচ্ছে এবং কৃষির বিষয় নিয়ে আজকে মন্ত্রিসভা কতটা চিন্তা করে, কৃষির উন্নতি করতে চায়, তা বোঝা যাচ্ছে। কৃষির উন্নতি করতে গেলে যে সমন্বয় দরকার,—ভূমি সংস্কার দরকার, সেচ, ক্ষুদ্র-সেচ, বিদ্যুৎ, এনিম্যাল হাজব্যন্ড্রি, সমবায় ব্যাঙ্ক, প্রভৃতির সমন্বয় সাধন দরকার। তা না হলে কৃষির উন্নতি হতে পারেনা। আজকে আমার সময় থাকলে এক-একটা বিষয়ে পরিসংখ্যান দিয়ে দেখাতাম কৃষি কতটা এগিয়েছে আর কতটা এগোতে পারেনি।

আজকে আপনারা ভূমি সংস্কারের কথা এখানে গলা ফাটিয়ে বলছেন, কিন্তু সেই পরিকাঠামো হয়েছিল সত্তরের দশকে। আজকে পশ্চিমবঙ্গে মোট জমি ১ কোটি ৩০ লক্ষ একর এবং লোকসংখ্যা সাড়ে সাত কোটি। তার মধ্যে সাড়ে পাঁচ কোটি মানুষ গ্রামে বাস করেন। আজকে যে ভূমি সংস্কার ব্যবস্থা তার পরিকাঠামো করা হয়েছিল সত্তরের দশকে। তারই পরিপ্রেক্ষিতে ২৩ বছরে যে জমি বিলি বন্টন হয়েছে সে ব্যাপারে যদি আমি একটু বলি তাহলে সেখানে আপনাদের ব্যর্থতা প্রমাণ হবে। কংগ্রেসের আমলে ইন্দিরাগান্ধী দিল্লি থেকে সবুজ বিপ্লবের ডাক দিয়েছিলেন। এই যে কয়েকটি বিভাগের কথা বললাম, এই বিভাগগুলোর মধ্যে সমন্বয় সাধন না করলে কৃষির উন্নতি হবে না। ৫ বছরে ২ লক্ষ একর জমি কৃষকের মধ্যে বিলি ব্যবস্থা করা হয়েছে। অথচ ২৩ বছরে বামফ্রন্ট সরকার সাড়ে তিন লক্ষ একর জমি বিলি করেছেন। তাহলে ৫ বছরে কতটা হল, আর ২৩ বছরে কতটা হল? এই পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে যে এব্যাপারে বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছে। এখানে যখন খরা হয়েছিল তখন সেচের ব্যবস্থার জন্য হৈ-চৈ পড়েছিল। তখন বিহারের সঙ্গে কথাবার্তা বলতে বলতে চাষিরা সর্বসান্ত হয়েছিল। এক মাস, দেড় মাস পর যখন জলের ব্যবস্থা করা হল তখন আকাশের বৃষ্টি এসে গেছে, ফলে চাষিরা বেঁচে গেলেন। সরকারি পরিচালনাধীন শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, নদী সেচ প্রকল্প এইসব জিনিস আপনাদের আমলে বাড়েনি, বরং কমে গেছে। ২-১টি উদাহরণ দিলেই বুঝতে পারবেন। মাননীয় দৌলত আলি সাহেব বলেছেন নদীয়ায় কৃষকের আত্মহত্যার কথা। আমার মালদা জেলার গাজোলে ট্রাইবাল ভাই আত্মহত্যা করেছিলেন। কেন তিনি আত্মহত্যা করেছিলেন তার কারণ আপনাকে জানতে হবে। সরকারি পরিচালনাধীন ডিপ টিউবওয়েল, নদী সেচ প্রকল্পে সেচের ব্যবস্থা করার জন্য তিনি ব্যাঙ্ক থেকে লোন পাননি, সরকারের কাছ থেকেও লোন পাননি। তাই তিনি মহাজনের কাছ থেকে লোন নিয়ে পাম্পিং মেশিন বসিয়েছিলেন। তিনি চড়া সুদে টাকা ধার নিয়েছিলেন। তারপর যখন খরা হল, চাষ করতে পারল না, তখন কিভাবে ঋণের টাকা শোধ করবেন এই চিন্তায় তিনি আত্মহত্যা করলেন। আজ ২৩ বছরে

বামফ্রন্ট সরকারের কাছ থেকে ঋণ পাচ্ছেন না। কৃষককে মহাজনদের কাছ থেকে ঋণ নিতে হচ্ছে। পশ্চিমবঙ্গের একমাত্র কৃষি মহাবিদ্যালয় আছে কল্যাণীতে। আরেকটা আছে ভারত সরকারের। সেটা হচ্ছে বীরভূমের বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়। আজকে কৃষির উন্নতি করতে গেলে আরও কৃষি বিশ্ববিদ্যালয় থাকা দরকার। সুতরাং কৃষি বিদ্যালয় আরও হবে না কেন? আমি দাবি করছি উত্তরবঙ্গে কৃষি বিশ্ববিদ্যালয় করা হোক। এর ফলে কৃষির উন্নতি হবে। সেখানে কৃষি সম্বন্ধে পড়াশোনার ব্যবস্থা করে কৃষির গবেষণাগার করে কৃষির উন্নতির জন্য ব্যবস্থা করা হোক। এব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কৃষি ভাতার কথা বলা হয়েছে। কৃষি ভাতা দেওয়া হয় ৩০০ টাকা, এই ৩০০ টাকায় কিছু হয় না। তাও আবার এই ৩০০ টাকা ৬ মাস, ৮ মাস, ১ বছর পর পাওয়া যায়। কৃষি ভাতার পরিমাণ আরও বাড়ানো উচিত।

কৃষকদের ভাতা বাড়াবার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আরও বেশি সংখ্যায় কৃষকদের এই পরিকল্পনার আওতায় আনার জন্যও বলছি। এই প্রসঙ্গে আমি বলছি যে, মালদা জেলায় বিগত বন্যার সময় কৃষি বিভাগ থেকে মিনি-কিট দেওয়া হয়েছিল। চাঁচল এক নং ব্লকে সাড়ে তিন হাজার হুইট মিনি-কিট এবং ২২৫০ প্যাডি মিনি-কিট দেওয়া হয়েছিল স্টেট সীড কর্পোরেশন থেকে। সেই মিনি-কিট নিয়ে চাষ করে চাষিদের সর্বনাশ হয়ে গেছে। সেই মিনি-কিট থেকে শীষ হল, গাছ হল, কিন্তু ফসল হল না। আমরা কৃষি বিভাগের সঙ্গে যোগাযোগ করেছিলাম, ডি.এম.-এর সঙ্গে যোগাযোগ করে তাঁর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, ব্লক স্তরের অফিসারদের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু কোনও ফল হয়নি। স্টেট সীড কর্পোরেশন থেকে উন্নতমানের মিনি-কিট সরবরাহের নামে যে জিনিস সরবরাহ করা হয়েছিল তা দিয়ে চাষিদের সর্বনাশ হয়ে গেছে। বন্যা পীড়িত মানুষদের মধ্যে হাহাকার সৃষ্টি হয়েছে। আমরা দেখছি যে-রেগুলেটেড মার্কেটগুলি আছে সেগুলিতে টোল ব্যবস্থার মাধ্যমে অনেক টাকা পয়সা আয় হচ্ছে। আমরা দেখছি যে-রেগুলেটেড মার্কেটগুলি আছে সেগুলিতে টোল ব্যবস্থার মাধ্যমে অনেক টাকা পয়সা আয় হচ্ছে। অথচ রেগুলেটেড মার্কেটগুলির সঙ্গে যোগাযোগের যে রাস্তাগুলি আছে সেগুলির উন্নয়নের কোনও ব্যবস্থা করা হচ্ছে না। এ বিষয়ে ইতিমধ্যেই অনেক সদস্য এখানে বলেছেন। এমন কি কৃষি বিপণন বিভাগের মন্ত্রী মহাশয় নিজে রাস্তার দাবিতে ধর্নায় বসেছিলেন। এটা খুবই লজ্জার যে, তিনি মার্কেটগুলির জন্য কোনও রাস্তার ব্যবস্থা করতে পারেননি। আমরা দেখেছি মাননীয় মন্ত্রী মহাশয় রাস্তার জন্য আন্দোলন করেছেন, অনশন করেছেন। তাহলে এই সমস্ত ব্যাপারগুলি কারা কন্ট্রোল করছে? জেলা পরিষদ সমস্ত কিছুই কন্ট্রোল করছে। কৃষি বিপণন বিভাগের মন্ত্রীর গ্রাম থেকে মার্কেটে ফসল আনার জন্য রাস্তা করার কোনও ক্ষমতা নেই। ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে এ রাজ্যে সর্বস্তরের সমস্ত ক্ষমতাকে কুক্ষিগত করা হচ্ছে। এর

বিরুদ্ধেই আমি আমার বক্তব্য রাখছি। মার্কেটগুলির জন্য গণতান্ত্রিক পদ্ধতিতে কমিটি গঠন করা দরকার। গ্রাম পঞ্চায়েত হয়েছে, পঞ্চায়েত সমিতি হয়েছে, জেলা পরিষদ হয়েছে, বিধানসভায় আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত হয়ে জনগণের প্রতিনিধিত্ব করছি। অথচ রেগুলেটেড মার্কেটগুলির জন্য আমরা এখনো রেগুলেটেড মার্কেট কমিটির নির্বাচনের ব্যবস্থা করতে পারি নি। এ বিষয়টির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে, ব্যয়-বরাদ্দের দাবির বিরোধিতা করে, আমাদের পক্ষের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী মেহবুব মন্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, রাজ্যের কৃষি ও কৃষি বিপণন বিভাগের মন্ত্রী মহোদয়গণ যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে, বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি দু'একটা কথা বলতে চাই। স্যার, বিরোধীপক্ষের বক্তারা অনেক কথাই বললেন। তাদের সকলের সব কথার মধ্যে আমরা একটা সুরই শুনতে পেলাম, সেটা হচ্ছে—অশ্বথামা হত; কিন্তু 'ইতি গজ' শব্দটা কেউ ওরা উচ্চারণ করলেন না। অর্থাৎ ওরা সকলে একই অসত্য কথা বলে গেলেন যে, ২৩ বছরের বামফ্রন্ট রাজত্বে কৃষিক্ষেত্রে কিছুই হয়নি। অথচ আমরা জানি পশ্চিমবঙ্গ একটা কৃষি প্রধান রাজ্য এবং বামফ্রন্টের ২৩ বছরের রাজত্বকালে কৃষিক্ষেত্রে ধারাবাহিকভাবে উন্নতি সাধিত হয়েছে। আমরা সকলে জানি ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ জনঘনত্বে দ্বিতীয় স্থানে রয়েছে। দেশের মোট জনসংখ্যার ৯ ভাগ পশ্চিমবঙ্গে বাস করেন এবং কৃষি জমির মাত্র তিন ভাগ পশ্চিমবঙ্গে অবস্থিত। তিন ভাগ জমির সাহায্যে নয় ভাগ মানুষের খাদ্যের যোগান দেওয়া হয়। পশ্চিমবাংলার মোট আয়তনের মধ্যে ৮০ হাজার বর্গ কিলোমিটার পার্বত্য অঞ্চল রয়েছে এবং বিরাট সমুদ্র উপকুলবর্তী লবনাক্ত এলাকা রয়েছে, যা মোট এলাকার ১০ ভাগ। তা সত্বেও রাজ্যের অভ্যন্তরে কৃষিজাত পণ্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং উৎপন্ন ফসলকে সঠিক বিপণন ব্যবস্থার মাধ্যমে বিক্রেতা এবং ক্রেতাদের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে। ১৯৯৮-৯৯ সালের আর্থিক বছরে ৪৫টি রেগুলেটেড মার্কেট কমিটির মাধ্যমে এই কাজ করা হয়েছে। এই সমিতিগুলির আওতায় ইতিমধ্যে ৪২টি প্রধান বাজার চত্বর ও হিমঘর-সহ ৪৯৮টি উপ-বাজার চত্বর করার ঘোষণা করা হয়েছে। এর ফলে পুরাতন বাজারের ভিড় ও রাস্তার ধারে কেনাবেচা কিছু পরিমাণে এখনই এড়ানো সম্ভব হয়েছে এবং ভবিষ্যতে আরও হবে। আজকে সংরক্ষণের অভাবে ২০ থেকে ৩০ পারসেন্ট পণ্য নষ্ট হয়। সেক্ষেত্রে শস্যগোলা নির্মাণ প্রকল্পের মাধ্যমে অনুদানের ব্যবস্থা করেছেন। কৃষিপণ্য বাজারে পৌঁছানোর জন্য মার্কেটিং থেকে রাস্তা তৈরি করেছেন। টোল-ট্যাক্সের মাধ্যমে সেই রাস্তা থেকে যা আয় হয় সেই

আয় থেকে বিভিন্ন রাস্তা কার্যত মেরামত হয়। এ সম্পর্কে বিরোধী বন্ধুরা অনেক কথাই বললেন। কিন্তু আমি বলছি, ১৯৭৭ সালের আগে মার্কেটিং-এর কোনও রাস্তা ছিল না, সুতরাং মেরামত করবেন কি? আপনারা মার্কেটিং কমপ্লেক্সের যে ভূমিকা সেই ভূমিকা মানতে চাননি। সুতরাং এটা বোঝা দরকার। ১৯৩৭ সালের কৃষিজ পণ্যের চিহ্নিতকরণের আইন তিনি মেনে আগমার্কা দ্রব্য চিহ্নিত করেছেন। এইসব করার ফলে কৃষকের আয় বৃদ্ধি পেয়েছে, কৃষকের জীবন-যাত্রার মান বৃদ্ধি পেয়েছে এবং তাদের ক্রয়-ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। কিন্তু আজকে এই বিভাগ পর্যাপ্ত টাকা না পাওয়ার জন্য এবং কেন্দ্রীয় সরকার ঠিকমতো টাকা না দেওয়ার জন্য, বঞ্চনা করার জন্য এই ডিপার্টমেন্টের ইচ্ছা থাকলেও কাজ ঠিকমতো করতে পারছেন না। আমি এবার আলুর ব্যাপারে একটু বলি। আজকে আলুর যেরকম অবস্থা তাতে দেখছি, আমাদের পশ্চিমবঙ্গে ৩২৩টি হিমঘর চালু আছে। তার মধ্যে ২৮২টি হিমঘর বেসরকারি এবং ৪১টি হিমঘর সমবায়ের মাধ্যমে। এর মোট ধারণ ক্ষমতা ৩৪ লক্ষ মেট্রিক টন। কিন্তু এবারে আলু উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৬৪ লক্ষ মেট্রিক টন। তাহলে এই অতিরিক্ত আলু রাখার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, উনি যেন আগে থেকে ব্যবস্থা নেন। উদাহরণ স্বরূপ বলতে চাচ্ছি, বাস যখন রুখে দেওয়া হয় অর্থাৎ যখন ধর্মঘট হয় তারপর মন্ত্রী মহাশয়ের কাছে ডিপার্টমেন্ট মারফত খবর পৌঁছায়। সেইরকম যেন না হয়। যখন উৎপাদনের লক্ষ্যমাত্রা ৬৪ লক্ষ মেট্রিক টন হয়েছে তখন দেখতে হবে এই অতিরিক্ত আলু সঠিক সময়ে এবং সঠিকভাবে যদি আগে থেকে আলু কিনে বাইরে কোনও জায়গায় নিয়ে যেতে পারা যায় সেইদিকে লক্ষ্য করার প্রয়োজন আছে। কোল্ড-স্টোরেজের মালিকদের বিদ্যুতের জন্য শুধু ভরতুকি দিলেই হবে না, দেখতে হবে কৃষি শ্রমিকরা কতখানি লাভবান হচ্ছে। ১৯৯৭ সালে কৃষকেরা কোল্ড-স্টোরেজ থেকে আলু ছাড়াতে যায়নি। তার কারণ, তারা আলুর সঠিক মূল্য পায়নি। ১৯৯৮ সালে দেখলাম তারা আলুর সঠিক মূল্য পেল। এক্ষেত্রেও আমাদের দেখতে হবে তারা যাতে সঠিক মূল্য পায়। মালিকপক্ষ কোল্ড-স্টোরেজ ওভার-লোডিং করে, প্যাসেজে আলু রেখে জ্যাম করে দেয়। ফলে যারা চাষী, প্রান্তিক চাষী তাদের আলু বের করতে অসুবিধা হয়। এ বিষয়ে সময়মত মন্ত্রী মহাশয়কে নজর দেওয়া দরকার। মার্কেটিং-এর ক্ষেত্রে যে উন্নতি সাধিত হয়েছে সেটা নিসন্দেহে ভাল। আমাদের গলসিতে ইটারু থেকে নবগ্রাম রাস্তাটি ১৯৯৭ সালে শুরু হয়েছে। আর্থিং-এর কাজও হয়েছে, কিন্তু ঐ রাস্তাটি এখনো কমপ্লিট হয়নি। বর্ষার ফলে রাস্তাটি ধুয়ে-মুছে চলে যাচ্ছে। এই রাস্তাটির প্রতি নজর দেওয়ার জন্য আমি অনুরোধ করব। পিঁয়াজ সংরক্ষণ এবং আলু সংরক্ষণের জন্য বিভিন্ন জায়গায় ছোট-ছোট কোল্ড-স্টোরেজ টাইপের নতুন মডেল যা করেছেন সেখানে ১০ টন ক্যাপাসিটি করার জন্য আমি অনুরোধ করব। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় চেয়ারপারসন স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং কৃষি বিপণনমন্ত্রী এরা দুইজনে যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলছি। কবি বলেছেন, ''আমি চাষ করি আনন্দে, মাঠে-মাঠে বেলা কাটে, সকাল হতে সন্ধে'। কবির মনে যা উদ্ভুত হয়েছিল বামফ্রন্ট সরকার গত ২৩ বছরে কবির সেই ভাষাকে বাস্তবে প্রতিফলিত করেছে। আজকে চাষিরা আনন্দে চাষ করছে আগে যা ভাবাই যেত না। কৃষক, যারা চাষ করে তারা ছিল সর্বহারার দল। অপরের জমিতে তারা চাষ করত এবং তার লভ্যাংশ পেত মালিকরা। দিন কাটানোর মতনও তাদের অবস্থা ছিল না এবং তাদের কোনও মর্যাদাও ছিল না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে কৃষকদের মর্যাদায় প্রতিষ্ঠিত করেছেন এবং তাদের দৈনন্দিন জীবনের উন্নতি ঘটিয়েছেন। কৃষকদের জীবনের উন্নয়ন না ঘটলে সার্বিক কৃষি উন্নয়ন সম্ভব নয়। তাই বামফ্রন্ট সরকার বিভিন্ন কর্মসূচির মাধ্যমে কৃষকদের জীবনের উন্নতি ঘটানোর সঙ্গে সঙ্গে তাদের মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করেছেন। এখানে কৃষির উন্নতির ব্যাপারে বাজেট ভাষণে যা যা বলা হয়েছে তা সবই সত্য। কৃষিজীবী, শ্রমজীবী মানুষরা বামফ্রন্টের উপর বিশ্বাস রেখেছেন এবং আমাদের সরকারের উপর তাদের বিশ্বাস আছে বলেই আমরা ২২ বছর অতিক্রান্ত করে ২৩ বছরে পদার্পণ করেছি। আধুনিক কৃষি প্রযুক্তির কল্যাণে বহু অনাবাদি কৃষি জমিকে সুফলা কৃষি জমিতে রূপান্তরিত করা গিয়েছে। বাণিজ্যিক ফসল চাষাবাদের দৃষ্টিভঙ্গি কৃষকদের মধ্যে দ্রুতভাবে সঞ্চারিত হচ্ছে। স্যার, আমাদের দেশ নদীমাতৃক দেশ। এখানে নদী থেকে জল তুলে তা আরও বেশি বেশি করে চাষের কাজে লাগানোর প্রয়োজন আছে। আর.এল.আই, কমিউনিটি আর.এল.আই প্রকল্পগুলি যদি আরও বেশি বেশি করে চালু করা যায় তাহলে চাষের আরও উন্নতি হবে এবং আমাদের এখানকার ভূমি শস্যশ্যামলা হয়ে উঠবে। সঙ্গে সঙ্গে এগুলিতে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করাও একান্তভাবে প্রয়োজনীয়। অতিবৃষ্টি, অনাবৃষ্টি জনিত কারণে ফসলহানির ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বক্তব্য রেখেছেন। এ ক্ষেত্রে আমার বক্তব্য, চাষিদের জন্য ৫ থেকে ১০ বছরের স্বল্প মেয়াদি এবং দীর্ঘ মেয়াদি ঋণের ব্যবস্থা আরও সুনিশ্চিত করার প্রয়োজন আছে। এবারে আমি পাটের উৎপাদনের কথায় আসছি। আগে আমাদের এই পশ্চিমবঙ্গে প্রচুর পরিমাণে পাট উৎপন্ন হত। কিন্তু কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির ফলে আজকে এখানকার পাট চাষিরা বিপর্যস্ত, তারা পাটের ন্যায্য দাম পাচ্ছে না। পাট চাষিরা যাতে পাটের ন্যায্য দাম পায় তারজন্য আমাদের কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে হবে, চেষ্টা করতে হবে। তারপর কৃষি শিক্ষা সম্প্রসারণের জন্য অনেক গবেষণার প্রয়োজন আছে। সঙ্গে সঙ্গে সেই গবেষণার ফল যাতে প্রতিটি কৃষকের কাছে পৌছায় সে বিষয়েও যত্নবান হতে হবে। প্রয়োজনে গবেষকদের কৃষকের কাছে যেতে হবে। তারপর অঞ্চলভিত্তিক শস্যবীমা

করা দরকার ব্লক ভিত্তিক-এর পরিবর্তে। কারণ ব্লক ভিত্তিক করলে নানান অসুবিধা হয়। সেখানে অঞ্চল ভিত্তিক হলে কৃষকরা উপকৃত হবেন। তারপর রাসায়নিক সারের পরিবর্তে জৈব সার প্রয়োগের দিকে দৃষ্টি দিতে হবে। কারণ রাসায়নিক সার নিজে সার নয়। রাসায়নিক সার দিতে দিতে জমির উর্বরতা নষ্ট হয়ে যায়। কাজেই জৈবিক সার প্রয়োগের দিকে বিশেষভাবে দৃষ্টি দিতে হবে। তারপর আমাদের যে সমস্ত গবাদি পশু আছে তাদের সবুজ খাদ্যের প্রয়োজনে জমি থাকা দরকার। তা না হলে গবাদি পশুগুলি পুষ্টি পাবে না এবং আমরাও তাদের থেকে সুফল পাব না। এবারে আমি রেগুলেটেড মার্কেট সম্বন্ধে কয়েকটি কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে তমলুকে রেগুলেটেড মার্কেটের জন্য ২৫ একর জমি নেওয়া হয়েছে কিন্তু তার কাজ এখনও শুরু হয়নি। তা ছাড়া রামনগর, মোহনপুর, কসবাগোলা যেখানে টর্নেডো হয়েছিল, সেইসব জায়গায় আমরা শুনেছিলাম রেগুলেটেড মার্কেট হবে। তার অবস্থা কি জবাবি ভাষণে আশা করি মন্ত্রী মহাশয় তা বলবেন। এই বলে বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী আবু সুফিয়ান সরকার :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, কৃষি দপ্তরের যে বাজেট আজকে বিধানসভায় অনুমোদনের জন্য পেশ করা হয়েছে তা একটি গতানুগতিক বাজেট। এই বাজেটে নতুন কিছু নেই। আর বিগত বছরের যে আর্থিক অনুমোদন ছিল তার থেকে এমন কিছু বাড়ানো হয়নি। সেদিক থেকে এই বাজেট পশ্চিমবাংলার কৃষক এবং কৃষিজীবী মানুষের কোনও কাজে লাগবে বলে মনে হয়না। সেজন্য এই বাজেটকে বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত কাট মোশনের সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি দীর্ঘক্ষণ ধরে এই বাজেট বক্তৃতা শুনছিলাম। বামফ্রন্ট সরকারের অনেক বন্ধুরা বক্তৃতা করেছেন। যদিও তারা আপনার বাজেটকে সমর্থন করেছেন, কিন্তু মনের দিক থেকে সমর্থন করেননি। কারণ তারা প্রত্যেকে সমর্থন করার সঙ্গে সঙ্গে আপনারা উপদেশ দিয়েছেন যে এগুলি হয়নি। আমরা কংগ্রেস দল শুধু বিরোধিতার জন্য বিরোধিতা করিনা। আমরা গঠনমূলক বিরোধিতা করি। আপনি এখানে বলছেন যে পশ্চিমবাংলায় রেকর্ড পরিমাণ উৎপাদন করেছেন। আপনি পরিসংখ্যান দিয়েছেন যে ১৪৩.৫৪ মেট্রিক টন খাদ্যশস্য উৎপাদন করেছেন। যদিও এটা খুব সুনামের ব্যাপার নয় বা প্রশংসার দাবি রাখেনা। কারণ কংগ্রেসের হাত ধরে টিম টিম করে কয়েক শতাংশ বৃদ্ধি করেছেন মাত্র, তার বেশি কিছু করতে পারেননি। আমি মনেকরি যে আরও বেশি উৎপাদন করা যেত যদি আপনারা আরও বেশি সক্রিয় হতেন, কৃষি দপ্তরের এই দায়িত্ব। তারা যদি ক্ষুদ্র সেচ দপ্তরের যোগাযোগ করে একটা ভূমিকা গ্রহণ করতেন এবং এগুলি সারানোর ব্যবস্থা করতেন এবং পশ্চিমবাংলার যে জমি সেচ

*প্রকল্পের বাইরে আছে, সেগুলিকে যদি সেচ প্রকল্পের মধ্যে আনতেন তাহলে আরও বেশি উৎপাদন হত। আমরা দেখেছি যে রিভার লিফটগুলি অকেজো হয়ে পড়েছে, সেগুলিও সারানোর ব্যবস্থা করছেন না।* আপনাদের নতুন করার ক্ষমতা নেই, যেগুলি আছে সেগুলি আপনারা সারাতে পারছেন না। আজকে শ্যালো টিউবওয়েলগুলি আপনারা বিদ্যুতের কানেকশন দিতে পারছেন না। আমাদের ভাবতে অবাক লাগে যে, ১৯৯২-৯৩ সালে যারা আবেদন করে টাকা জমা দিয়েছে, তারা আজও বিদ্যুতের কানেকশন পায়নি। আজকে যদি সমস্ত চাষী বিদ্যুতের কানেকশন পেত তাহলে আরও বেশি উৎপাদন হত। আপনি বলেছেন যে ধানের ক্ষেত্রে পশ্চিমবাংলা স্বয়ংসম্পূর্ণ হয়েছে। তাহলে আপনাকে কেন বাইরে থেকে আমদানি করতে হচ্ছে? আমি বলব যে এই বিষয়গুলি নিয়ে কৃষি দপ্তরের আরও অগ্রণী ভূমিকা নেওয়া উচিত ছিল। এখানে বীজের ব্যাপারে অনেকে প্রশ্ন করেছেন। এখানে পেটেন্ট বিলের ব্যাপারে অনেক সদস্য তাদের বক্তব্য রেখেছেন। আপনারা গ্যাট চুক্তির ভাল দিকটা গ্রহণ করেছেন। আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, আমাদের মুর্শিদাবাদ জেলার সারগাছিতে কপির চাষ হয় যারা বিদেশি বীজ আমদানি করে। আজকে বিদেশি বীজ হলে যদি বেশি ফলাতে পারে তাহলে বিদেশি বীজ হলে ক্ষতি কি? ধানের উচ্চ ফলনের জন্য যে বীজ সেটাতো আমাদের দেশের নয়। সেটা যদি আমরা গ্রহণ করতে পারি তাহলে এক্ষেত্রে ব্যবহার করতে পারব না কেন? সারগাছিতে যারা কপির চাষ করে, এখানকার বীজ হলে তাদের আয় হয় ১০ হাজার টাকা। কিন্তু যদি হাই ব্রিড বীজ বাংলাদেশ বা অন্য জায়গা থেকে এনে চাষ করে তাহলে সেখানে সে ৩০ হাজার টাকা আয় হয়। তাহলে বাইরের বীজে আপত্তি কোথায়? আপনারা তো সর্বহারা মানুষের কথা বলেন। তাহলে চাষী যদি বাইরে থেকে উচ্চফলনশীল বীজ এনে বেশি আয় করে তাহলে তো আপনাদের আপত্তি থাকার কথা নয়। আপনাদের যখন নিজস্ব প্রযুক্তি নেই তখন বাইরে থেকে নিলে ক্ষতি কি? এখানে চালে যে হাই ব্রিডগুলি ব্যবহার করা হচ্ছে সেগুলিও তো বাইরের। পাট ছাড়া সব ক্ষেত্রে হাই ব্রিড এসে গেছে। তুলোতে এসেছে, ধানে এসেছে। আপনারা স্ববিরোধিতায় ভুগছেন। আমাদের এখানে যে ফার্মগুলি আছে, সেগুলি সব বন্ধ হয়ে আছে, তাহলে বীজ পাবে কোথায়? যদি তা না পাওয়া যায় তাহলে তো বাইরে থেকে কিনতে হবে। এটা কৃষি দপ্তরের ব্যর্থতা নয়, এটা কৃষি বিপণন ব্যর্থতার নজির সৃষ্টি নয়? পশ্চিমবাংলার উৎপাদন ব্যহত হচ্ছে না? সঠিক বাস্তব কথাগুলি ভাবার জন্য আপনাকে অনুরোধ করছি। আমি বলতে চাই, আপনি চাষে উন্নতি করেছেন বলছেন, কিন্তু উন্নতমানের বীজ আপনি সাপ্লাই করছেন? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর উত্তরে বলবেন আপনি কতটা হাই-য়েলডিং বীজ আপনি চাষিদের দিয়েছেন এবং তার জন্য চাষের কতটা উন্নতি হয়েছে। চাষির যে ধানের ফলন বাড়িয়েছে তাতে আপনার দপ্তরের কতটা কৃতিত্ব আছে? চাষিরা

নিজেদের ব্যক্তিগত উদ্যোগে সার এবং বীজ নিয়ে উৎপাদন বাড়িয়েছে। এই ব্যাপারে আপনার দপ্তরের কোনও কৃতিত্ব নেই। এই ব্যাপারে আপনার দপ্তর কি ভূমিকা নিয়েছে সেটা আপনাকে জানাতে হবে। পশ্চিমবাংলার কৃষি দপ্তরের কৃষিমন্ত্রী হিসাবে এই দপ্তরের কি কি পরিকল্পনা নিয়েছেন এবং কি অগ্রণী ভূমিকা নিয়েছে সেটা জানাবেন। আলুর কথা বলেছেন। এই ব্যাপারে কৃষি বিপণনমন্ত্রী আছেন, উনি বললেন যে আলু বিদেশে পাঠাবেন। কিন্তু সেটা কি পর্যায়ে আছে বলবেন। আপনি আপনাার বক্তৃতার সময় বলবেন, আলু বিদেশে কত রপ্তানি হয়েছে এবং তাতে পশ্চিমবাংলার কত ইনকাম হয়েছে। তা থেকে পশ্চিমবাংলার আলু চাষিদের কষ্ট লাঘব হবে কিনা বলবেন। এই ব্যাপারে আপনার আগামি বছরের পরিকল্পনা কি সেটাও বলবেন। যে পরিমাণ আলু চাষ হয় সেই তুলনায় আপনি হিমঘর বাড়াবেন কিনা বলবেন। শুধু যখন আলু বাজারে আসে তখন কেবল প্রোডাকশনে ঘাটতি বাড়ে। আপনার দপ্তরের এই ব্যাপারে কোনও নজরদারি ব্যবস্থা নেই। প্রতিটি জেলায় জেলায় প্রিন্সিপ্যাল এগ্রিকালচার অফিসাররা আছেন। আলু উৎপাদনের সময় তারা কি করেন? আলু যখন উৎপাদন হয় তখন চাষিরা দাম পায় না। আলু চাষিরা ঠিকভাবে সংরক্ষণ করতে না পারার জন্য আলু পচে যায়। আপনি বলবেন আলু পচে গিয়েছে কিংবা আলু ভাল উৎপাদন হয়নি যার জন্য আলুর দাম বেড়ে গিয়েছে। নির্ধারিত দামে আলু কেনার জন্য আপনার দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করেছে বলবেন। এই আলু নিয়ে অনেক কালোবাজারি হয়। আপনি বলবেন কজন চোরাকারবারিদের গ্রেপ্তার করেছেন এবং তাদের বিরুদ্ধে কি আইনানুগ ব্যবস্থা করেছেন। প্রতিটি সময় প্রতিটি সিজিনে আমরা লক্ষ্য করছি সারের দাম বেড়ে যাচ্ছে। এই ব্যাপারে আপনার দপ্তর কি করছে? এই সারের ব্যাপারে আপনি ডিলারদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা বলবেন। ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আপনার সুনির্দিষ্ট কোনও পরিকল্পনা আছে কিনা বলবেন এবং এই ব্যাপারে আপনার দপ্তর কোনও পদক্ষেপ নিয়েছে কিনা বলবেন। পশ্চিমবাংলার কৃষি দপ্তরকে এগিয়ে নিয়ে যেতে, কৃষকদের উন্নতি সাধন করতে, কৃষি নির্ভর মানুষের স্বার্থে আপনার দপ্তর চুপ করে বসে থাকতে পারে না। আমাদের কৃষকদের উন্নয়ন নির্ভর করছে আপনার দপ্তরের উপর। সেই ক্ষেত্রে আপনারা চুপ করে বসে আছেন। বারে বারে আমরা পাটচাষিদের কথা বলছি, তারা আজকে দুর্দশার মধ্যে পড়েছে। আপনারা সকলেই পাট চাষিদের কথা একটুখানি বলেই অন্য কথায় চলে গিয়েছেন। আপনারা পাট চাষিদের দুর্দশার কথা তুলে মাঝে মাঝে চিৎকার করেন পাটের দাম দেড় হাজার টাকা করতে হবে করতে হবে। কৃষি বিপণন মন্ত্রী আছেন, দীর্ঘ সময় ধরে বলবেন, আপনি আমার এই প্রশ্নের উত্তর দেবেন কাঁচা পাট আর কিছু দিনের মধ্যে উঠবে। প্রতি বছরের আমাদের অভিজ্ঞতা, এই কাঁচা পাট ওঠার সময় পাটের দাম পড়তে শুরু করবে, ৪০০।৫০০ টাকা কুইন্টালে

নেমে যায়। সাধারণ মানুষ গরিব চাষিরা যখন পাট বিক্রি শুরু করে তখন পাটের দাম নেমে যায়, তাদের বিক্রি শেষ হয়ে যায় তারপর পাটের দাম উঠতে শুরু করে। পুজোর সময় এই পাটের দাম ১১০০।১২০০ টাকা প্রতি কুইন্টাল হয়। যারা পাটে হাত দেয় না তারাই পাটের বেশি মূল্য পায়। যারা রক্ত জল করে পাট উৎপাদন করলো তারা ন্যায্য দাম পায় না। এই ব্যাপারে আপনার দপ্তর থেকে ভর্তুকি দেওয়ার কোনও ব্যবস্থা নেই। মহারাষ্ট্রে চাষিরা যখন তুলা চাষে মার খায় তখন সেখানকার গভর্নমেন্ট তাদের ভর্তুকি দেয়। সমবায়ের মাধ্যমে তুলো কিনে চাষিদের বাঁচাবার চেষ্টা করে। সেই জায়গায় পাট চাষের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার নির্বিকার। জে.সি.আই-এর মাধ্যমে পাট কেনাবার ব্যবস্থা করতে পারে না। তারপর এই পাটের কার্ড গুন্ডাবাজদের হাতে চলে যায়। তারা বেশি দাম পায়। ফলে পাট চাষিরা উপকৃত হয় না, এখনও পর্যন্ত হয়নি। আগামি দিনে পাট চাষিদের উন্নতি হবে এই ব্যাপারে আপনার দপ্তর এবং কৃষি দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা আপনাদের বক্তব্য বলবেন। কেননা, আজকে কৃষির ওপরে নির্ভর করে পশ্চিমবাংলা দাড়িয়ে আছে। ৬ লক্ষ পাটচাষী আছে এখানে এবং ৪০ লক্ষ লোক এর ওপরে নির্ভরশীল। গ্রামীণ অর্থনীতিকে সচল রাখতে কৃষি এবং কৃষকের প্রয়োজন আছে। আপনার দপ্তর এদের জন্য কোনও ভূমিকা নিতে পারেনি। এখানে বন্যা হয়েছে। আপনার দপ্তর মিনিকিট বিলি করেছেন ঠিকই, কিন্তু সেগুলো কারা পেয়েছে? কোথা থেকে দেওয়া হয়েছে? আপনি বলবেন, উন্নত মানের বীজ দিয়েছেন। চাষিদের উন্নয়নের জন্য কাজ করেছেন। এত কোটি টাকা খরচ করেছেন। কিন্তু সেইসব কমরেডরা খেয়ে নিয়েছে। আমি আপনাকে প্রমাণ দিতে পারি। এফ.আই.আর. করা হয়েছে, কিন্তু তাতে কোনও কাজ হয়নি। (এই সময়ে লাল আলো জ্বলে ওঠে) আজকে পঞ্চায়েতগুলো সব ঘুঘুর বাসায় পরিণত হয়েছে। বন্যার ফলে যে সমস্ত জায়গা ডুবে গিয়েছিল, যেখানে বীজ জলের তলায় ডুবে গিয়েছিল, সেখানে আপনার দপ্তর চাষিদের ক্ষতি পূরণের ব্যবস্থা করেনি। মালদহ এবং মুর্শিদাবাদের কথা নতুন করে বলার দরকার নেই যে বন্যার ফলে সেখানে মানুষের কি অবস্থা হয়েছিল। (এই সময়ে মাইক অফ হয়ে যায়।)

[4-50 — 5-00 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় চেয়ারপার্সন, স্যার, ১৯৯৯-২০০০ সালের জন্য মাননীয় কৃষিমন্ত্রী এবং কৃষি বিপণনমন্ত্রী যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। আমি এই বাজেটকে সমর্থন করছি এই কারণে যে, বর্তমান যে কৃষি বাজেট এই বাজেট আমাদের কৃষির ক্ষেত্রে, বিশেষভাবে খাদ্যোৎপাদনের ক্ষেত্রে ৯-১০ বছর যাবৎ সর্বভারতীয় ভাবে রেকর্ড পরিমাণ উৎপাদন করছে, তাকে ধরে রাখার বাজেট, আরও উজ্জ্বল করার

বাজেট। সেই কারণে এই বাজেটকে সমর্থন করছি। এই বাজেটকে সমর্থন করছি এই কারণে যে, বিশেষভাবে আমাদের বিকল্প খাদ্যের বিশেষ প্রয়োজন হয়ে উঠেছে যে সময়ে, সেই সময়ে গবেষণার মাধ্যমে কৃষি বিজ্ঞানিরা, তাদের সাফল্য কিনা জানিনা, খেসারি ডালের যে নানা ত্রুটি ছিল তা দূর করে যাতে চাষিদের ঘরে ঘরে পৌঁছে দেওয়া যায়, সেই গবেষণার ফলাফল তাদের ঘরে পৌঁছে দিয়েছেন। নিজেরা টকসিন বলে খেসারির ডালে যে বিষ ছিল, গবেষণার মাধ্যমে তা হ্রাস করা হয়েছে। এই ডালের উৎপাদন যাতে আরও বাড়ানো যায়, কৃষি বিভাগ নিশ্চয়ই সেদিকে নজর দিয়েছেন। এই বাজেটে তার প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি। তৈলবীজ, বাদাম, তিল, তিসি এবং সূর্যমুখির চাষ বেশ ভাল হচ্ছে। এইসবের ফলে আমাদের দেশে পশ্চিমবাংলা কৃষির ক্ষেত্রে যে উন্নতি ঘটিয়েছে, আমরা লক্ষ্য করছি, এই বিভাগ সেদিকে নজর দিচ্ছে। আশা রাখি, তারা আরও নজর দেবেন। সেই কারণে এই বাজেটকে আমি সমর্থন করছি। আমি কৃষি সাবজেক্ট কমিটির একজন সদস্য হিসাবে বিশেষভাবে আনন্দিত। কারণ, কৃষি সাবজেক্ট কমিটি আলু উৎপাদনের ব্যাপারে যে সুপারিশ করেছিল তা অনেকখানি কৃষি দপ্তর বাস্তবায়িত করেছে। গত বছর ১১টি নতুন হিমঘরের অনুমোদন দিয়েছেন। বর্তমান বছরে আরও ১৩টি হিমঘরের অনুমতি দিয়ে রেখেছেন। আমি আশা রাখি যে, ৪০ লক্ষ টন আলু সংরক্ষণের যে ব্যবস্থা আছে, হিমঘরগুলো যদি ঠিকমতো এসে যায় তাহলে দু'হাজার সালের মধ্যে এককোটি টন আলু সংরক্ষণের ব্যবস্থা সফল হবে। এই বাজেটের মধ্যে আমরা তা দেখছি। গত বছর সরকারের পক্ষ থেকে যে টাস্ক ফোর্স গঠিত হয়েছিল, তাদের পর্যবেক্ষণের ফলে গত বছর কোনও আলু নষ্ট হয়নি। উৎপাদন ব্যবস্থাকে উৎসাহিত রাখার জন্য কৃষি বিভাগ যে উদ্যম নিয়েছে, সেজন্য আমি অভিনন্দন জানাই। গত বছরে পেঁয়াজের অস্বাভাবিক দাম বেড়ে গিয়েছিল সেই কারণে পশ্চিমবঙ্গ সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে গ্রাম গঞ্জে এই পেঁয়াজের উৎপাদন আরও বাড়িয়ে যাতে বেশি করে ফসল ফলানো যায় তার চেষ্টা করছেন। আরও বলতে চাই যে, সীড ফার্ম, উন্নত বীজ গবেষণার ক্ষেত্রে যেভাবে সাফল্য লাভ করেছেন প্রশংসনীয়। আর কৃষকদের যে পেনশন ব্যবস্থা চালু আছে ৩০০ টাকা করে, এই পেনশন যাতে আরও বেশি সংখ্যক কৃষকরা পায় তার ব্যবস্থা করবেন। বার্ধক্যে সর্বস্তরের মানুষ কি ভারতবর্ষে কি সারা বিশ্বে নানারকম সমস্যায় ভোগে। এবং সংখ্যাও ক্রমশ বেড়ে চলেছে। সুতরাং এই বৃহৎ সংখ্যক কৃষকরা যাতে পেনশন পায় তার ব্যবস্থা করবেন। সাথে সাথে মার্কেট কমিটির কথা আমি বলছি। গত বছরে যে ৪ কোটি টাকা অ্যালোকেশন করে দিয়েছিলেন, অর্থ দপ্তর থেকে সেই টাকা কমিয়ে মাত্র ৪৪ লক্ষ টাকা করে দিয়েছিল। এই ধরনের অবস্থা হলে পরে তো অনেক প্ল্যানই কার্যকর করা যাবে না। মাননীয় অর্থমন্ত্রী এবং কৃষি বিষয়ক মন্ত্রীকে অনুরোধ করব উভয়পক্ষ থেকে কাজগুলো যাতে ত্বরান্বিত হয় তার

ব্যবস্থা করবেন। এই কথা বলে কৃষি দপ্তরের বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় সদস্যবৃন্দ যারা আমার বাজেটের উপরে বক্তব্য রেখে পক্ষে বলেছেন বা বিপক্ষে বলেছেন তাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। তাদের কেউ সত্য বলেছেন কেউবা অসত্য বলেছেন তাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। তারা যদি এর সমালোচনা না করতেন তাহলে আমি মনে করতাম ছোট্ট এই দপ্তর এর মূল্যই কিছু দেন না। আপনারা যে চিন্তা করে বলেছেন এরজন্য সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। আমি সেই সঙ্গে কাটমোশন যে পঙ্কজবাবু এনেছেন তার বিরোধিতা করছি। উনি বলেছেন serious economic hardship of the farmers for not expanding storage facilities for them. আমার যেটুকু বলবার সুযোগ এসেছে তার উপরে বলছি যে, আমাদের রাজ্যে চাষির যে সংখ্যা আমরা তার সব সমস্যার সমাধান করতে পেরেছি বা দশ শতাংশও পূরণ করতে পেরেছি বলে মনেকরি না। এবং এইকথা বলতেও আপত্তি নেই যে সব কিছু আমরা করে দিতে পারিনি, তবে যতটুকু সাধ্য তারমধ্যে যতটুকু করা যায় তার চেষ্টা করেছি। কিন্তু এর সব সমস্যার সমাধান করতে গেলে গত ৫০ বছর ধরে কংগ্রেস আমল থেকে যে ব্যাক লোড ছিল, সেই ব্যাড লোড তুলে ক্ষমতার সাফল্য আনতে যে ইনফ্রাস্ট্রাকচারের দরকার, তা আমাদের করার ক্ষমতা নেই। সুতরাং ব্যাক লোড তোলারও সবটা আমাদের ক্ষমতা নেই। জয়ন্তবাবু বলেছেন এবং অন্যান্য সদস্যরাও বলেছেন যে, কোল্ড স্টোরেজ আমরা নাকি বেশি পরিমাণে তৈরি করতে পারিনি। আমি এই ব্যাপারে একটা চিত্র তুলে ধরছি। ১৯৭৬-৭৭ সালে আলুর প্রোডাকশন ছিল ১৬.৫ লক্ষ মেট্রিক টন, আর কোল্ড স্টোরেজের ধারণ ক্ষমতা ছিল ৫.৮৬ মেট্রিক টন। ১৯৭৭-৭৮ সালে এই আলুর প্রোডাকশন ক্ষমতা ছিল ১৯ লক্ষ মেট্রিক টন আর কোল্ড স্টোরেজের ধারণ ক্ষমতা ছিল ৭ লক্ষ মেট্রিক টন। আজকে সেখানে ৩৪ লক্ষ মেট্রিক টন আলু সংরক্ষণ হচ্ছে। জয়ন্তবাবু বলেছেন যে, বামফ্রন্টের আমলে কত আলু সংরক্ষণ হয়েছে, আমি বলছি ৭ লক্ষ বাদ দিলে ২৭ লক্ষ হয়েছে। এখন প্রশ্ন হচ্ছে যে, ১৯৯৬ সালে দাঁড়িয়েছে ৬.২৪ লক্ষ মেট্রিক টন তাহলে জুন মাসে মনে হচ্ছে দাঁড়াবে ৩৩ লক্ষ ৭২ হাজার মেট্রিক টনে এবং দু হাজার সালে সেটা দাঁড়াবে ৩৫.৫০ লক্ষ মেট্রিক টনে। এই তিনটে অনুপাতের হিসাব আমি দিলাম। এই প্রসঙ্গে আমি সব সদস্যদের কাছে একটা করে চিঠি পাঠিয়েছিলাম। বোধহয় আপনারা পেয়েছেন। ডাকে গোলমাল না হলে আপনারা পেয়ে যাবেন। তাতে বলেছি, যে আইন আছে, সেই আইন দিয়ে এই সমস্যার সমাধান করা যাচ্ছে না। তাই আজকে

কি ভাবে কি করা যায় সেই পরামর্শ আমরা চেয়েছি। আমরা একটা আইন তৈরি করবার চেষ্টা করছি সেটা মন্ত্রিসভায় যাবে, সেখানে জানবার চেষ্টা করব আইনটা করা যায় কিনা। সব জায়গায় আমরা রেখেছি। আজকে এখানে বিরোধী দল নেতা আছেন, আপনাদের সবাইকেই বলছি, একটা সমস্যা আছে আমাদের, এটা যদি বাড়াতে পারি; বাড়াবার সুযোগ এসেছে, ভারত সরকার বলছে হিমঘর তৈরি করলে ২৫ শতাংশ সাবসিডি দেবে যেটা এতদিন ছিল না। আগে ছিল, কংগ্রেস আমলে ছিল। তারপরে ছিল না। ভারত সরকার কিছু দিত না। এখন বলছে ভাড়ার রেজিস্ট্রেশন রাখা চলবে না। আপনাদের কৃষক সংগঠন-এ যারা আছেন তারা বলছেন আলুর ভাড়া বাড়ানো যাবে না। আমাদের মন্ত্রী নিমাইদাও বলছেন কি করছেন, রোজই ভাড়া বাড়াচ্ছেন। ভারত সরকার বলছে আপনাদের এখন বাড়ছে না তার কারণ হচ্ছে, আপনারা বিধি নিষেধ করেছেন। উত্তর প্রদেশ তুলে দিয়েছে, বিহার তুলে দিয়েছে। আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করব কি করা যাবে এই ব্যাপারে। ৩২৩টি কোল্ড স্টোরেজ আছে, উত্তরবঙ্গে ৭টি আছে। কিন্তু ওখানে আলুর উৎপাদন বাড়ছে। আমরা তাই সেখানে চেষ্টা করছি কিভাবে কি করা যায়, মুখ্যমন্ত্রীর কাছেও বিষয়টি পাঠিয়েছি, ভাড়া বৃদ্ধি করার ব্যাপারে। এটা ৭ টাকার বেশি করা দরকার। আমরা চাইছি যাতে ওখানে হিমঘর করতে লোকে আগ্রহি হয়। আমরা যতটা করবার চেষ্টা করেছি, করে যাচ্ছি। এখন মনে হচ্ছে স্যাচুরেটেড পয়েন্টে এসেছে। প্রশ্ন হচ্ছে, আমি যতই সংরক্ষিত করি, চাষী আলুর দাম পাবে না; যদি ডাইভারসিফাইড কিছু না করা যায়। আলুর পাওডার হোক, অন্য কিছু হোক তাতে কিছুটা দাম পাওয়া যাবে। আজকে আলু বিক্রি হচ্ছে, ৭ টাকায়। আমি খবর নিলাম হিমঘরে বিক্রি হচ্ছে ৩ টাকা, চাষী পাচ্ছে ২ টাকা। এতে চাষী মার খাচ্ছে। এখন প্রশ্ন হচ্ছে, ট্রান্সপোর্ট কস্ট নিয়েও ভাবতে হবে। আমরা কাগজে দেখেছিলাম, সেই ব্যাপারে বলি, কেউ যদি জার্মানিতে যেতে আগ্রহি হন, আমি গেলে কথা হতে পারে, অন্য কেউ যদি যেতে চান, আমি পাঠাতে রাজি আছি, আমরা চেষ্টা করছি, যদি কেউ আগ্রহি হন তাহলে হেল্প করব। অনেকগুলি কোম্পানি এল, এখন এটাকে যদি ডাইভারসিফাই করা যায় তাহলে ভাল হবে। এখানে মাননীয় সদস্য বিমলবাবু যে কথা বলেছেন, তাতে আমি একমত, দক্ষিণ ২৪ পরগনায় আমরা কিছু করতে পারিনি। আমরা কয়েক মাসের মধ্যে বসছি ওদের নিয়ে, যিনি এম.পি. ছিলেন তাঁর সঙ্গেও কথা বলেছি, দক্ষিণ ২৪ পরগনায় করার সুযোগ আছে। আমরা ওখানে করতে পারিনি, করার চেষ্টা করব। একটা কথা এখানে অসিতবাবু বলেছেন, আমরা নাকি সব ফরোয়ার্ড ব্লক এর লোকেদের বসাচ্ছি, আমি আপনাদের ধন্যবাদ দিই, সাবজেক্ট কমিটির চেয়ারম্যান সৌগত রায় এবং তাঁর সদস্যদের আপনারা আমাদের অবস্থাটা দেখেছেন, কি অবস্থায় আছে।

এখানে অসিতবাবু বললেন আপনি কমিটি করছেন না। আবার কমিটি করলে

বলত ফরোয়ার্ড ব্লকের লোক ঢুকিয়ে দেওয়া হচ্ছে। আবার সৌগতবাবু বলছেন, আপনি কমিটি করছেন কেন? আবার মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস বললেন, গণতান্ত্রিক পদ্ধতিতে আপনাকে কমিটি করতে হবে। আমি মহারাষ্ট্রে গিয়েছিলাম, সেখানে দেখলাম ভোট হয়। আমি ওখানকার চেয়ারম্যানকে জিজ্ঞাসা করেছিলাম আপনাদের ভোটের জন্য কত খরচ হয়, উনি বললেন সাত লক্ষ টাকা ভোটের জন্য খরচ হয়। এই টাকাটা কোথা থেকে আসবে? সেইজন্যই নোমিনেশন পদ্ধতিতে আমরা করছি। আমরা পরীক্ষা করে দেখছি কমিটি ভালো করছে না মডেল ভালো চলছে। কারণ তিনটি জায়গায় আমরা প্রতিনিধি নির্বাচনের ব্যবস্থা করেছি। একজন সদস্য এখানে বলেছেন রেগুলার মার্কেট কমিটিগুলোতে দূর্নীতি হচ্ছে, শেওড়াফুলিতে দূর্নীতি হচ্ছে। দূর্নীতি হচ্ছে, ধরাও পড়েছে। আমার সেক্রেটারি ইতিমধ্যে এনকোয়ারি করেছে, ডি.এমও এনকোয়ারি করেছে, এখন ব্যাপারটা সাবজুডিস কেস। সুতরাং যে কথাটা এখানে মাননীয় সদস্য বলেছেন সেটা অর্ধসত্য খবর। এখানে তাপসবাবু অনেক অভিযোগ করেছেন, জঙ্গীপুরে ৫০ পারসেন্ট টাকা আপনার খরচ করার কথা, আপনি করছেন না সব টাকা। আমি তাকে বলি, যে টাকা সেখান থেকে আসছে, সেই টাকা সেখানেই আছে। মহঃ সোহরাব সাহেব বললেন জঙ্গীপুরে থাকার জায়গা করে দিন, বসবার কোনও জায়গা নেই। আমরা সেখানে অফিস করে দেবার চেষ্টা করছি। আমি চিরকাল থাকব না, কিন্তু আমি সেখান দিয়ে যখন যাতায়াত করব তখন দেখব সেখানে একটা অফিস হয়েছে। আমাদের বোর্ডের নিজস্ব কোনও অফিস নেই, কিনলেই আপনারা বলবেন দূর্নীতি হয়েছে। সি.এম.ডি.এ থেকে জমি নিয়ে আমরা সেটা করবার চেষ্টা করছি। জঙ্গীপুর থেকে আমরা ৩ কোটি ৬৯৯ লক্ষ টাকা তুলেছি, যেখানে আমাদের বিভাগের বাজেট হচ্ছে ৪ কোটি ৩১ লক্ষ টাকা। আমি বলেছিলাম না। আমি আপত্তি করেছি। জমি এখনও কেনা হয়নি। আমার অফিস থেকে আমি পাঠাতে পারিনি। জমি কেনা হয়েছে বলে দিলেন? কাশিম বাজারে জমি ৫১ লক্ষ নয়, ৪১ লক্ষ, ১০ লক্ষ টাকা কমানো হয়েছে। সেটা তো আমরা কমিয়েছি। আপনারা সবাই জানেন, ল্যান্ড অ্যাকুইজিশনে যে দাম দেয়, তাতে জমি পাওয়া যায় না। বলছেন অবসরপ্রাপ্ত ইঞ্জিনিয়ার রেখেছি। হ্যাঁ রেখেছি। দুজন রেখেছি, আরও দুজনকে রাখব। বাড়ির লোককে রাখিনি। অ্যাডভার্টাইজমেন্ট করে রাখব। আগে ইঞ্জিনিয়ার সেল ছিল না। ৫ হাজার টাকায় ইঞ্জিনিয়ার (বি.ই.) পাওয়া যাবে? আমরা এক্সপেরিয়েন্স দেখি। আমরা কি একজন এস.এ.ই.-র কথায় চলব? তাপস মিত্রকে স্পেশ্যাল অফিসার করে আমি নিয়ে গেছি। আমার লোক নেই, তার জন্য। তার বেতন বাড়েনি, তাকে রাজি করিয়ে, তার বাবাকে খোশামোদ করে তাকে পাঠিয়েছি কেননা আমার প্রয়োজন আছে লোকের। বললেন, কাটোয়া মুর্শিদাবাদে আমি রিটায়ার্ড লোককে রেখেছি। মুর্শিদাবাদে কোনও লোক নেই। একজনকে ডেপুটেশনে দিয়েছিলাম, সে মারা গেছে। কাটোয়াতে কেউ নেই। কাটোয়া

বাজারে একজন শিক্ষক আছে, বলেছিল আমাকে চিঠি দিন আমি দেখব। আপনারা বলছেন দুর্নীতির আখড়া হয়েছে। এটা বলা সহজ, কিন্তু প্রমাণ করা যায় না। আমরা চেষ্টা করছি ভিজিলেন্স সেল করা যায় কিনা। অনেক ব্যাপার আসে। সেই জন্য বলি, কোথাও যদি দুর্নীতি দেখেন, তাহলে অনুগ্রহ করে চিঠি দেবেন, যদি জবাব না পান আমাকে বলবেন। এই কথা বলে, এই বাজেটকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বাজেট বিতর্কে অংশগ্রহণ করে যেসব মাননীয় সদস্য তাদের বক্তৃতার মধ্যে দিয়ে আমার ভাবনাকে সমৃদ্ধ করেছেন, তাদের আন্তরিক ধন্যবাদ জানাই। আজকে বাজেট বিতর্কের সূত্রপাত করে মাননীয় বিরোধী দলের নেতা শ্রী অতিশ সিংহ মহাশয় যে কথাগুলো বলেছেন, তাতে সামগ্রিকভাবে আমাদের ডিফেন্সের কথাই বলেছেন যদিও এখানে অফেন্ডার নেই বললেই হয়। যদিও উনি স্বীকার করেছেন যে, আমাদের কৃষি বাজেটে যে অর্থ বরাদ্দ করা হয়েছে, সেটা কম। উনি বলেছেন, আমাদের কৃষিতে যে মোট ফসল উৎপাদন হয়, তার অর্থ মূল্য হচ্ছে প্রায় ২২ হাজার ৫০০ কোটি টাকা, কিন্তু প্ল্যান বাজেটে যে ৫০ কোটি টাকা দেওয়া হয়েছে, সেটা ০.৫ পারসেন্টেরও কম। তিনি আরও বেশি অর্থ বরাদ্দ করার জন্য বলেছেন, আবার পাশাপাশি কাটমোশনে ১০০ টাকা কমাতে বলছেন। মনে হয় ওরা স্ববিরোধিতায় ভুগছেন। সাবজেক্ট কমিটির চেয়ারম্যান মাননীয় সদস্য সৌগত রায় এক জায়গায় বলেছেন Committee feels that there is a strong case for increasing the plan outlay substantially. উনি স্বীকার করেছেন যে, so that the state can maintain its position as a frontline agricultural state." এটা আছে এবং সেটাকে মেনটেন করতে হবে। আমি বলি মেনটেন নয়, আরও উন্নত পর্যায়ে নিয়ে যেতে হবে। তিনি একদিকে কাটমোশনে ১০০ কমাতে বলছেন, আবার পাশাপাশি কমিটি রিপোর্টে বলছেন যে, "The committee commends the work being done at Rice Research Station in Chinsurah in developing new varieties especially for the low-lying areas. এটা সৌগতবাবু লিখেছেন। আমি আরও বলি যে, আমাদের আদি সপ্তগ্রামের ফার্মে সৌগতবাবু গিয়েছিলেন, আমি তার কিছুদিনের মধ্যে গিয়েছিলাম। আমি দেখি যে, সৌগতবাবু একটা রিপোর্ট লিখে এসেছেন এবং সেখানে হাইলি অ্যাপ্রিসিয়েট করছেন সেই ফার্মের কাজকর্মের। কখনও বলছেন বাজেটে ১০০ টাকা কমিয়ে দেওয়া। আসলে কৃষি দপ্তর সম্পর্কে আপনাদের তেমন কিছু বলার নেই। হ্যাঁ, কিছু কিছু সাজেশন দিয়েছেন, যেগুলি আমরা স্বীকার করি। সেচের সম্পর্কে বলেছেন।

এটা বুঝুন যে আন্ডার গ্রাউন্ডে কিছু প্রবলেম আছে। খুব বেশি আমরা এগোতে পারিনি আন্ডারগ্রাউন্ড সুয়ারেজ নিয়ে। সেইজন্য উদ্যোগ নিয়েছি, যে, সারফেস ওয়াটার, বৃষ্টির জল সেটাকে যাতে ধরে রাখতে পারি। আমাদের রাজ্যে প্রায় ১১ লক্ষের মতো পুকুর ডোবা আছে। সেগুলি যদি আমরা ৪ ফুট মাটি ফেলতে পারি, তাহলে অনেকটাই বৃষ্টির জল ধরে রাখতে পারি। সেই জল দিয়ে সুখার সময় গবাদি পশুদের খাওয়া হবে। তাতে চাষও হবে। সেটাই আবার রিচার্জ হয়ে আন্ডার গ্রাউন্ড ওয়াটার লেভেলটাকে ঠিক রাখবে। তাতে অনেকগুলি ম্যান্ডেজ সৃষ্টি হবে। এটা ভাবনা চিন্তা করছি। মাটির নিচের জলের মাল্টিপারপাস প্রবলেম হচ্ছে। অসুবিধা দেখা দিচ্ছে। সেইজন্য পারমিশন দেওয়া হচ্ছে। সেইজন্য অলটারনেটিভ ব্যবস্থা হচ্ছে যে, বৃষ্টির জলটাকে যতটা সম্ভব ধরে রাখা। তাতে আমাদের চাষের কাজ এবং অন্যান্য অনেক কাজ হবে। আপনি প্রসঙ্গক্রমে কংগ্রেস আমলের সঙ্গে তুলনা করেছেন যে, আমরা ওই কাজটা করিনি। আমরা কখনও কংগ্রেস আমলের সঙ্গে তুলনা করিনি। কারণ ওদের বিব্রত করা হবে। কারণ সেই সময় প্রতি বছর হাজার হাজার মানুষ গ্রাম ছেড়ে শহরে আসত। স্টেশন চত্বর ভরে যেত। কখন কাজ পাবেন এই আশায়। এইসব কথা বলা আমরা ছেড়ে দিয়েছি। আমরা তুলনা করি আমাদের সঙ্গে। আমরা আগের বছর কি করতে পেরেছি এবং এখন কি করতে পারছি। আপনি বললেন যে, আমাদের চাল উৎপাদন বেশি হবে। কারণ অনেক জমি বেশি। সিমিলার কন্ডিশন তুলনা করলেন। আমাদের উৎপাদনশীলতা তুলনার সময়ে বলেন যে, আমরা ৩-৪ এ আছি, সেখানে কেন বাড়াতে পারছি না। সেক্ষেত্রে আমি আপনাকে বলছি যে, সিমিলার ক্লাইমেটিক কন্ডিশন আপনি বিচার করুন। উৎপাদনশীলতা আমাদের কম নেই। আমি একটা তথ্য দিচ্ছি যে, এর থেকেই প্রমাণ হবে - পাঞ্জাব হরিয়ানা দুটো রাজ্যে গড় উৎপাদন পার হেক্টারে হচ্ছে ৩ হাজার ১৮০ কে.জি।

[5-20 — 5-30 p.m.]

সিমিলার কন্ডিশনে যখন আমাদের রাজ্যে বোরোতে যখন সানলাইট থাকে সেই সিমিলার কন্ডিশনে আমাদের প্রোডাকশন হচ্ছে তিন হাজার ১১৯ কে.জি। তাহলে তুলনা করতে গেলে সিমিলার কন্ডিশনে করতে হয়। তাহলে আমাদের বোরোটা ধরতে হবে। আমাদের ম্যাকসিমাম ৪৩-৪৪ লক্ষ হেক্টর জমিতে হচ্ছে আমন যেখানে আমাদের সানলাইট কম থাকে। সালোকসংশ্লেষ কম হয় ইত্যাদির কারণে, প্রোডাক্টিভিটি কম হয়। কিন্তু বোরোতে আমাদের প্রোডাক্টিভিটি বেশি কারণ সানলাইটটা আমরা পাই। আমরা হাই ইল্ডিং সীড ব্যবহার করি, আমাদের যে কোনও হাই ইল্ডিং সীড ৭৫ পারসেন্টের বেশি হয়ে গিয়েছে। আপনারা বলছেন যে কেন সেন্ট পারসেন্ট হয়নি। আমরা তো বলছি না,, আমরা পুরোটা করতে পেরেছি, আমরা বলছি আমরা অনেকটাই করতে পেরেছি। আমরা

বলছি বাকিটাও আমরা পারব। চরৈবতী। এগিয়ে চলো। আমরা বলেছি হাইব্রীড বীজে আমাদের কভারেজ কম। চাষিরা মোটিভেটেড ছিল না। ৭০ এর, ৬০ এর দশকে হয়নি। চাষিদের মোটিভেট করার জন্য আমরা উদ্যোগ নিয়েছি। কৃষি দপ্তর থেকে উদ্যোগ নিয়েছি। এমনি হয়নি, আকাশ থেকে পড়ে হয়নি। আমাদের চাষিরা অনেক বেশি বুদ্ধিমান। তাদের লেভেল অব ইনটেলিজেন্স অনেক হাই। সেটাকে আমরা কাজে লাগিয়েছি। সেজন্য ২০।২২ বছরে হয়েছে তার আগে হয়নি। তাহলে আজকে হাইব্রিড এর সীড মাল্টিপ্লিকেশন আরও বেশি থাকত। বোরোতে আমরা আশা করছি কভারেজ আরও বেশি হলে আমাদের প্রোডাকশন আরও বেড়ে যাবে। আপনি বললেন তখন এইসব আবিষ্কার হয়নি। হয়নি? আমরা যে বৈজ্ঞানিক সুযোগসুবিধা দিচ্ছি, মোটিভেট করছি, আপনারা সেটা করেননি। এইজন্য হয়নি। মূল ব্যাপার হচ্ছে এটাই। আপনি বললেন তখন জুটে প্রথম ছিলাম কিন্তু একটা কথা সাবধানে অনুল্লেখ করে গেলেন। একটা জিনিস উল্লেখ করলেন না, ন্যাশনাল যে প্রোডাকশন তাতে আমাদের জুট এর কনট্রিবিউশন কত। আপনাদের আমলে ছিল ৫৮ পারসেন্ট আমাদের আমলে ৬৯ পারসেন্ট। তফাত হবে আর এগুলো ধরব না? ফার্স্ট ঠিক আছে। দুই ক্ষেত্রে। সারা দেশে যে প্রোডাকশন হয় তাতে আমাদের রাজ্যে কনট্রিবিউশন কত পারসেন্ট। আগেও ফার্স্ট জুটে ফার্স্ট টুডে কিন্তু পারসেন্টেজ অব কন্ট্রিবিউশন আগের থেকে অনেক বেশি। এখন আপনাদের আমি বেশি তথ্য দিয়ে ভারাক্রান্ত করছি না। কিন্তু কয়েকটা বিষয় আপনাদের উল্লেখ করছি যে। উৎপাদনের ক্ষেত্রে ভূমিসংস্কার যেমন একটা বড় কাজ করেছে তেমনি আমরা বিজ্ঞান এবং প্রযুক্তিকে কৃষকের দরজায় পৌঁছে দিয়েছি। তাতে অনেকটা কাজ হয়েছে। সীড প্রোডাকশন আমরা প্রত্যেক বছর বাড়িয়ে দিচ্ছি। গত বছর প্যাডি সীড প্রোডাকশন — সার্টিফায়েড সীড দু লক্ষ কুড়ি হাজার কুইন্টাল ছিল। এবছর দু লক্ষ পঁচিশ হাজার কুইন্টাল। আমাদের হুইট সীড ৯০ হাজার প্রোডাকশন ছিল। এ বছর হয়েছে ৯৫ হাজার হয়েছে। পটেটো ৩ লক্ষ ৭০ হাজার ছিল, ৩ লক্ষ ৮০ হাজার হয়েছে। এই কথাগুলো বলছি এই জন্য আমাদের সীড প্রোডাকশন বেড়েছে আপনি বলবেন আমরা কি বোরোতে মেটাতে পারছি না। আমরা আরও উদ্যোগ নিচ্ছি। যে সমস্ত ফার্মগুলো আছে, সেই ফার্মগুলোতে যাতে আরও বেশি প্রোডাকশন হয় তার জন্য আমাদের সীড প্রোডাকশন সেন্টারের অধীনে অনেক কন্ট্রাক্ট গ্রোয়ার আছে যাদের উৎসাহিত করতে আমরা ট্রেনিং দিচ্ছি। তাদের আমরা উৎসাহিত করছি, তাদের টেকনিক্যাল নো হাউ দিচ্ছি, তারা সীডস প্রোডাকশন করছে। সীড প্রোডাকশন বাড়ছে এবং আমরা শুধু আমাদেরই নয় আমাদের পাশের রাজ্য আসাম, উড়িষ্যা, ত্রিপুরা, মনিপুর ইত্যাদি ছোট ছোট যে রাজ্যগুলি আছে সেখানেও আমাদের এই সীডের চাহিদা আছে। গত বছর বাংলাদেশে আমরা ৫ হাজার ৭ কট সীড পাঠিয়েছি। আমাদের সীড প্রোডাকশন ক্রমশ বাড়ছে। আমাদের রাজ্যের সীড অন্য

রাজ্যে দিচ্ছি। তবে ইউ.পি. থেকে ডাল, তেল আমাদের এখানে আসে। আমাদের এখানে যা ক্লাইমেটিক কন্ডিশন তাতে গম হবে না। তাই আমরা ধান বীজ করছি। এই বীজ যে প্রোডাকশন করছি তাই নয়, এগুলি মিনিকিটের মাধ্যমে মার্জিনাল স্মল ফার্মারদের দিচ্ছি এবং তাদের সংখ্যা গত বারের চেয়ে এবারে বেশি হয়েছে। সিরিয়ালের সীড ১৭৪৯ টন দিয়েছে, আর এবারে ৫৯৯৫ টন। এর মধ্যে পালস্ অয়েল সীড, ভেজিটেবল সীডস আছে। আমাদের রাজ্যে এগ্রিকালচার ডিপার্টমেন্টের পক্ষ থেকে সীড প্রোডাকশন এবং ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আমরা উদ্যোগ নিয়েছি। আমাদের ফার্মে যত সীডস্ প্রোডাকশন হয় এবং সেটা বাড়ানোর সুযোগ আছে। আর.আই.ডি.এফ. থেকে ৪ কোটি টাকা ফার্ম ডেভেলপমেন্টের জন্য পাওয়ার কথা ছিল, কিন্তু পাই নি। এবারে ৫ কোটি টাকা রেখেছি। সেখানে আমাদের ইনফ্রাস্ট্রাকচারের সমস্যা আছে। তা সত্বেও এই অসুবিধার মধ্যেও আমরা যথেষ্ট সীড তৈরি করেছি। এই অসুবিধাগুলি দূর করার জন্য আমরা উদ্যোগ নিয়েছি। সীডের ক্ষেত্রে আমরা দুটি জিনিসের উপর জোর দিচ্ছি সেটা হল সময় এবং কোয়ালিটি। আমরা প্রত্যেকটি ব্লকে সীডস্ পৌঁছে দিচ্ছি। প্রত্যেকটা সীডসের জার্মিনেশন টেস্ট করা হচ্ছে এবং খারাপ পেলে বাদ দিচ্ছি। পাট চাষিদের দামের ক্ষেত্রে মিনিমাম সাপোর্ট প্রাইস আমরা দিচ্ছিলাম ১১৬০ টাকা, আর কেন্দ্রীয় সরকার ৮৬০ টাকা করেছে। সম্প্রতি জে.সি.আই. ১৭টা পার্চেজিং সেন্টার বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছে। আমরা ওদের যে সমস্ত অফিসার আছে তাদের ডেকেছিলাম, এতে অনেক ব্যাপার আছে। আমি কেন্দ্রীয় মন্ত্রীর কাছে ফ্যাক্স পাঠিয়েছি। ওরা স্বীকার করেছে যে জে.সি.আই. পার্চেজিং সেন্টার বন্ধ করে দিচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** যে সময় ধার্য করা আছে সেই সময় পার হয়ে যাচ্ছে বলে আমি সকলের অনুমতি নিয়ে আরও ২০ মিনিট সময় বাড়ালাম।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এখানে একটা প্রশ্ন উঠেছে। আমাদের ডিপার্টমেন্টে রিসার্চ ওয়ার্ক চলছে। আমাদের ধান্য গবেষণা কেন্দ্রে, ডাল-শস্য গবেষণা কেন্দ্রে ভালো-ভালো কাজ হচ্ছে। আপনারা বিজ্ঞানিদের প্রশংসা না করেন নিন্দা করবেন না। এই গবেষণার ফলে ভ্যারাইটি আবিস্কার হচ্ছে চাল, ডাল,, সরিষা ইত্যাদির ক্ষেত্রে। খেসারির ডালে 'নিউরোটকসিন অ্যাসিড' ছিল তাই তারা এই 'নির্মল' ভ্যারাইটি আবিস্কার করেছেন। কিন্তু তাও আমাদের বাইরে থেকে ডাল আনতে হয়। আমরা একটা উদ্যোগ গ্রহণ করেছি খেসারির ডালের সীড মাল্টিপ্লিকেশনের মাধ্যমে। তবে এবারে আমরা খেসারির ডালে অনেকটা সেল্ফ-সাফিসিয়েন্ট হবার উদ্যোগ গ্রহণ করেছি। আজকে আমাদের ডিপার্টমেন্টের বিভিন্ন কৃষি-বিশ্ববিদ্যালয়ে রিসার্চ হচ্ছে। উত্তরবঙ্গে ইতিমধ্যে দুটো ফ্যাকাল্টি

আছে। এগ্রিকালচার ও হর্টিকালচার। নতুন অনেকগুলো ডিপার্টমেন্ট উত্তরবঙ্গে খোলা হয়েছে। ডিপার্টমেন্ট অফ ফরেস্ট্রি, ডিপার্টমেন্ট অফ জেনিটিক্স, প্ল্যান্ট ব্রীডিং, সীড সাইন্স অ্যান্ড টেকনোলজি, প্ল্যান্ট ফিজিওলজি, ইত্যাদি ডিপার্টমেন্টগুলো উত্তরবঙ্গে সম্প্রতি খোলা হয়েছে। ইউনিভার্সিটি আলাদা না হলেও একাডেমিক স্টাডির কথা চিন্তা করে করা হল। সেই কাজ ওখানে হচ্ছে। ইউনিভার্সিটির কাজের ক্ষেত্রে তা হচ্ছে। আমাদের বিধানচন্দ্রের মেইন ক্যাম্পাসেও নতুন নতুন বিষয়ে - বায়ো - টেকনোলজি, বি.এস.সি. হর্টিকালচার, এগ্রিকালচার ইঞ্জিনিয়ারিংয়ে বি.টেক এবং আমাদের রাজ্যের আরও বিভিন্ন জায়গায় কৃষি নিয়ে গবেষণা হয়। বিধানচন্দ্র কৃষি বিশ্ব-বিদ্যালয়ে হয়, কলকাতা বিশ্ব-বিদ্যালয়ে হয়, বিশ্ব-ভারতীতেও হয়, বোস ইনস্টিটিউশনে হয়। আমরা একটা কো-অর্ডিনেশন করেছি যাতে প্রত্যেকের সঙ্গে যোগাযোগ থাকে, কোথায় কি কাজ হচ্ছে তা জানতে পারা যায়।

একজন মাননীয় সদস্য এখানে কৃষি পেনশন সম্বন্ধে বলেছেন। আমাদের ২৭,৭৫০টা কোটা আছে। তার মধ্যে গোর্খা হিল কাউন্সিলের জন্য ১,১১৪টা দেওয়া আছে। আমাদের মোট ২১,০০০ পেনশন পাচ্ছে। ২৬,০০০ কোটা, ১৬,০০০ ফিল-আপ হয়নি। তারা ৩০০ টাকা করে পাচ্ছেন। এই টাকা ফিনান্স ডিপার্টমেন্ট বাড়াবার কথা ভাবছেন।

এবারে ক্রপ-ইন্সুরেন্স সম্বন্ধে জানাই যে, গতবারে ১ কোটি ১৪ লক্ষ টাকার ক্রপ-ইন্সুরেন্স দেওয়া হয়েছিল। এবারে প্রায় ২ কোটি ৫০ লক্ষ টাকার ক্রপ-ইন্সুরেন্স দেওয়া হয়েছে। ক্রপ-ইন্সুরেন্সের তিনটে সমস্যা আছে। এব্যাপারে আমি দিল্লিতেও বলে এসেছি। একটা হচ্ছে, লোনি মেম্বাররা পাচ্ছে। আমরা দাবি করেছি, নন-লোনি মেম্বারদেরও দিতে হবে। দ্বিতীয়, আমরা আরও দু-একটা ক্রপকে ইনক্লুড করতে বলেছি। তৃতীয়, মিনিমাম ইউনিট হচ্ছে ব্লক। আমরা বলেছি, গ্রাম-পঞ্চায়েতের ভিত্তিতে করতে হবে। এগুলো আমরা বারবার দিল্লিতে বলেছি। এখানে ফার্টিলাইজারের ব্যবহার বাড়ছে। গতবারে ছিল ১০৩ কে.জি. পার হেক্টর। এবারে হয়েছে ১১২ কে.জি. পার হেক্টর। অল ইন্ডিয়া এভারেজও ৭৬ এবং ৮৬ কে.জি.। নাইট্রোজেন - ফসফেট - পটাশের আইডিয়াল ব্যবহার ৪ : ২ : ১। আমাদের রাজ্য এমন একটা রাজ্য যেখানে সিচুয়েশন হচ্ছে নিয়ারেস্ট টু আইডিয়াল। আমাদের রাজ্যে সারা বছরে ব্যবহার করা হয় ৪ : ১.৮ : ১, .২ কম আছে। এটাও জানেন যে যদি আমরা ম্যাকসিমাম কেমিক্যাল ফার্টিলাইজার ব্যবহার করি তাহলে আমাদের সয়েলের হেলথ খারাপ হয়। যারজন্য আমরা গ্রীন ম্যানিওর ব্যবহার করার অনেক উদ্যোগ নিয়েছি। তবে তথ্য দিচ্ছি না। কিন্তু আমরা অনেকটা করতে পেরেছি। ফার্টিলাইজার যাতে খারাপ না হয় তারজন্য আমরা টেস্টিং-এর ব্যবস্থা করেছি। এবং আমরা এবারে প্রায় ১৮৭০ স্যাম্পেল টেস্টিং করেছি। তার মধ্যে ১৪৩টা খারাপ ছিল। তারজন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। যে ফার্টিলাইজারে ভেজাল ছিল সে ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়েছে। আরেকটা বিষয় হল, পোকা মারার ওষুধ, কেমিক্যাল

পেস্টিসাইড—এটা আমাদের ইকোলজিক্যাল ইমব্যালেন্স, এনভায়রনমেন্টাল প্রবলেম তৈরি করে। এগুলোতে হেলথ হ্যাজার্ডের আশঙ্কা থাকে। যারজন্য আমরা করছি ইন্ডিকেটেড পেস্ট ম্যানেজমেন্ট। এটার ভীষণভাবে প্রশিক্ষণ শুরু করেছি এবং কৃষকরা এতে অত্যন্ত বেশি উৎাহিত এবং আপনাদের অবগতির জন্য জানাচ্ছি আমাদের রাজ্যে পেন্টিসাইডস্ বিক্রি কমে গেছে এবং বাজারও কমে গেছে। আগে এটা ব্যবহার হত ৫০০ গ্রাম পার হেক্টর আর এখন ব্যবহার হয় ৪৮০ গ্রাম পার হেক্টর। অল ইন্ডিয়া অ্যাভারেজ ৬৪০ গ্রাম পার হেক্টর। আমাদের রাজ্যে কেমিক্যাল পেস্টিসাইডস্ ব্যবহার ক্রমশ কমছে। আমাদের আই.পি.এম. ট্রেনিং-এর ফলে কৃষকরা অত্যন্ত উৎসাহিত হচ্ছেন। তাঁরা ওষুধের ব্যবহার কমাচ্ছেন। গতবারে আমাদের চালের প্রোডাকশন ছিল ১ কোটি ৩২ লক্ষ টন, আর এবারে চালের প্রোডাকশন হয়েছে ১ কোটি ৩৬ লক্ষ টন। অয়েল সীড কিছুটা ডেফিসিট আছে। আমাদের রাজ্যে তেলের যে কনজামশন তার ৪০-৪২ পারসেন্ট প্রোডাকশন করি, কিন্তু সবটা করা যাবে না। আমাদের সার্বিক যে অবস্থা তাতে আমরা মাস্টার্ড এবং গ্রাউন্ডনাটের উপর খুব জোর দিয়েছি। অনেক সাকসেস ফুল হচ্ছি। আমরা প্রোডাকশন বাড়াচ্ছি। জুটের কথা আগেই আমরা বলেছি। জুট প্রোডাকশন সারা ভারতবর্ষে যে প্রোডাকশন হয় তার ৬৯ পারসেন্ট আমরা প্রোডাকশন করছি। এখন আমরা জুটের কোয়ালিটির উপর খুব বেশি জোর দিচ্ছি। যাতে আরও বেশি ভাল গুনমানের পাট উৎপাদন করা যায়। আমাদের কত ম্যানডেজ সৃষ্টি হয়েছে জানেন? আমাদের ১৯৯৫-৯৬ সালে ১২৯০ মিলিয়ন ম্যানডেজ সৃষ্টি হয়েছে, ১৯৯৬-৯৭ সালে ১৩৯০ মিলিয়ন ম্যানডেজ সৃষ্টি হয়েছে এবং ১৯৯৭-৯৮ সালে ১৪৮০ মিলিয়ন ম্যানডেজ সৃষ্টি হয়েছে। সুতরাং এগুলো থেকে বোঝা যাচ্ছে কৃষির অগ্রগতি ঘটেছে। কিন্তু এটা বলি যে, আমাদের আরও বেশি স্কোপ অাছে। আমরা আরও বেশি হাই-ইল্ডিং ভ্যারাইটি দিয়ে সেন্ট পারসেন্ট প্রোডাকশন কভারেজ করতে পারি। যারজন্য উদ্যোগ নিচ্ছি। এরজন্য সীড ফার্মের আরও উন্নতি দরকার। এরজন্য পরিকাঠামো দ্রুত করা দরকার। তারজন্য টাকা দরকার এবং সামগ্রিক ভাবে আমাদের কৃষি ভিত্তিক যে সচেতনতা তার মধ্যে দিয়ে প্ল্যান্ট বাজেটে ৫০ কোটি টাকা এবং নন প্ল্যান বাজেটে যে ব্যয়বরাদ্দ রাখা হয়েছে সেগুলো আপনারা নিশ্চয়ই ধ্বনি ভোটে গ্রহণ করবেন বলে আশা করি এবং অত্যন্ত সঙ্গতভাবে আমি বিরোধীদের সমস্ত কাট-মোশনের বিরোধিতা করছি। কারণ আমরা বিরোধিতা করা বা না করার ব্যাপার নয়—তথ্য বিরোধিতা করছে। তথ্য বলছে, এগুলি মানা যাবে না। সে জন্য তথ্য দিয়ে আমি বিরোধিতা করছি এবং আমার বাজেট বরাদ্দ আপনারা ধ্বনি ভোটে সর্বসম্মতিক্রমে গ্রহণ করবেন, এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-45 p.m.]

**Demand No. 47**

The motions of Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Nirmal Ghosh, Shri Tapas Roy, Shri Shankar Singha and Shri Kamal Mukherjee that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 26th March, 1992 that a sum of Rs.167,58,20,000 be granted for expenditure under Demand No.47, Major Heads : "2401-Crop Husbandry (Excluding Horticulture and vegetable Crops) and 4401—Capital outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs.55,30,21,000 already voted on account). was then put and agreed to.

**Demand No. 48**

The motions of Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Pankaj Banerjee and Shri Kamal Mukherjee that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 26th March. 1999 that a sum of Rs.29,30,75,000 be granted for expenditure under Demand No.48, Major Heads : "2402-Soil and water Conservation and 4402-Capital outlay on Soil and Water Conservation" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs.9,67,15,000 already voted on account) - was then put and agreed to.

**Demand No. 55**

The motions of Shri Saugata Roy, Shri Nirmal Ghosh and Shri Kamal Mukherjee that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 26th March, 1999 that a sum of Rs.53,50,00,000 be granted for expenditure during the year 1999-2000 under Demand No.55, Major Heads : "2415-Agricultural Research and Education and 4415-Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.17,65,50,000 already voted on account) - was then put and agreed to.

**Demand No. 58**

The motions of Shri Pankaj Banerjee, Shri Tarak Bandyopadhyay and Shri Sanjay Bakshi that the amount of Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 26th March, 1999 that a sum of Rs.18,52,35,000 be granted for expenditure under Demand No.58 : "Major Heads :" 2435-other Agricultural Programmes and 4435-Capital outlay on other Agricultural Programmes". during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs.6,11,28,000 already voted on account) - was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5-45 p.m. till 11-00 Hours on Monday, the 28th June, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chambei of the Assembly House, Calcutta, on Monday, the 28th June, 1999 at 11-00 a.m.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 4 Ministers, 2 Ministers of State and 52 Members.

[11-00 — 11-03 p.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** I rise to perform a melancholy duty to refer to the and demise of **Shri Naren Hansda** sitting member of this Assembly, who breathed his last on the 25th June, 1999 at a nursing home in Calcutta following a brief suffering from jaundice. He was 43.

Shri Hansda was born at Ankro, Midnapore on the 4th December,, 1956. He had his education at Binpur High School and Midnapore College, Midnapore. By profession he was a political worker. He was associated with many social and political organisations.

He was elected to the West Bengal Legislative Assembly in 1991 as a candidate of Jharkhand party and in 1996 as a candidate of Jharkhand party(N) from the 232-Binpur (ST) Constituency Midnapore.

At the demise of Shri Hansda the State has lost an ardent political as well as a social worker who fought for the tribal mass of the country.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(After 2 minutes)

Thank you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

### Adjournment

The House was then adjourned at 11.03 a.m. till 11 a.m. on Tuesday, the June 29, 1999, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 29th June, 1999 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 4 Ministers of State and 127 Members.

[11-00 — 11-10 a.m.]

### Presentation of the 52nd Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 52nd Report of the Business Advisory Committee. The Committee met in my chamber and recommended the following Programme of Business from the 29th June to the 7th July, 1999.

| Date | | Business | Time |
|---|---|---|---|
| 29.6.99, Tuesday : | (i) | Demand No. 40—Refugee, Relief & Rehabilitation Department .. | 1 hour. |
| | (ii) | Demand No. 52—Forest Department .. | $1\frac{1}{2}$ hours. |
| | (iii) | Demand No. 67—Water Investigation & Development Department .. | 2 hours |
| 30.6.99, Wednesday : | (i) | Demand No. 7 Land & Land Reforms | |
| | (ii) | Demand No. 61 Department .. | 4 hours |
| 01.7.99, Thursday : | (i) | Demand No. 24 | |
| | (ii) | Demand No. 53 | |
| | (iii) | Demand No. 75 | |
| | (iv) | Demand No. 76 | |
| | (v) | Demand No. 87 Commerce & Industries | 4 hours. |

(vi) Demand No. 88 ] Department
(vii) Demand No. 93
(viii) Demand No. 94
(ix) Demand No. 95
(x) Demand No. 96
(xi) Demand No. 97
(xii) Demand No. 92—Public Undertakings Department

02.77.99, Friday :
(i) Demand No. 32
(ii) Demand No. 33 Health & Family Welfare Department .. 4 hours.
(iii) Demand No. 34

05.7.99, Monday :
(i) Demand No. 69 Power Department
(ii) Demand No. 72 Science & Technology and Non-Conventional Energy Sources Department 4 hours.

06.7.99, Tuesday :
(i) Demand No. 38—Information & Cultural Affairs Department .. 2 hours.
(ii) Demand No. 57 Co-operation Department 2 hours.

07.7.99, Wednesday :
(i) Demand No. 66 Irrigation & Waterways
(ii) Demand No. 68 Department 3 hours.
(iii) Demand No. 56 Food Processing & Horti-culture Department .. 1 hour.

Now I request the Minister-in-charge of Law to move the motion for acceptance of the House.

**Shri Nishith Adhikary :** I beg to move that the 52nd Report of the Business Advisory Committee was presented in House be accepted.

The motion was taken then put and agreed to.

## Starred Questions

## (to which oral Answers were given)

### India Paper Pulp & Krishna Glass

*374. (Admitted question No. *66) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Undertakings Department be pleased to state—

(a) whether it is true that there has been no production at India Paper Pulp and Krishna glass of the past several years ;

(b) if so, reasons thereof and the steps taken by the Government about the same ; and

(c) if not, the amount and value of production achieved ?

**Shri Mrinal Kanti Banerjee :**

(a) Yes, it is true that there has been no production at Krishna Silicate and Glass (1987) Ltd.

There has been some production at IPP Ltd. during the last several years but at a lower rate.

Because of old technology, old machinery etc. the production at IPP Ltd. could not be achieved at the desired level. A plan to modernise the factory is under contemplation.

For Krishna Glass a revival scheme for manufacture of glass bottles and glazed tiles is under implementation.

The amount and value of production achieved by IPP Ltd. during the last several years is as below :

| Year | Total production | Value |
|---|---|---|
| 1996-97 | 336 MT | 100.00 (approx.) |

| | | |
|---|---|---|
| 1997-98 | 431 MT | 111.00 (approx.) |
| 1998-99 | 311 MT | 78.00 (approx.) |

In case of Krishna Silicate and Glass (1987) Ltd. no production has been achieved since Sept. 1991. With the implementation of the project for glass Gontainer, manufacture, production is expected to commence in October, 1999.

**Shri Saugata Roy :** Sir, I am very glad that the Minister has admitted that there has been no production in Krishna Silicate & Glass Ltd. for the last eight years. That means all the employees who are there have been paid their salaries without any work being done and in IPP—India Paper Pulp—the total production achieved in last three years is Rupees two crores eighty-nine lakhs only. May I ask the Hon'ble Minister that what is the salary burden—annual salary expenditure—in cases of Krishna Glass and IPP ?

**Shri Mrinal Kanti Banerjee :** In Krishna Glass right at the moment I can tell you in 1998-99 the total burden was Rs. 1.67 crores but for IPP I will not be able to give you the exact figure right at the moment—roughly it will be double that of Krishna—yes—round about three crores.

**Shri Saugata Roy :** Sir, it is very unfortunate that the State exchequer's money is being spent in factories where there is no production and as the Minister rightly said that the total amount of salary for Krishna Glass and IPP comes to about five crores per year—if I am not mistaken. This is apart from all the fixed cost like electricity, land rents etc. etc. so that five crores are going to waste. May I know from the Hon'ble Minister that what is the plan in IPP—India Paper Pulp—for modernization which is under contemplation of the Govt., i.e., a few details of the same.

**Shri Mrinal Kanti Banerjee :** I will not be able to give you

details of it, but I can tell you that one modernization scheme—negotiation for one modernization scheme—is going on with a Canada firm. It is at the final stage. But since no final agreement has yet been done, it will not be possible for me to give you the details at the moment.

**Shri Saugata Roy :** Sir, I am really surprised that the Minister is not able to give any detail. The other day we went to see the Chief Minister and he was frank enough to say that—we have got a plan in IPP for manufacturing of paper from jute sticks and land has been acquired at Burdwan for the same purpose and the thing is to be finalized soon. I do not know why the Minister chooses to be secretive when the Chief Minister in the presence of serveral Opposition representatives opened up that—this is the plan since the present company is not producing anything. May I know from the Hon'ble Minister about the modernization of Krishna Glass, where is this modernization going to take place at Jadavpur factory or at Baruipur, whether you have got any collaboration regarding finalization of the modernization plan for Krishna Glass & Silicate Works ?

**শ্রী মৃনালকান্তি ব্যানার্জি ঃ** আই. পি. পি.-র ব্যাপারে বলছেন, আমি কোনও কিছু গোপন করতে চাইনি। আমি বলতে চাইছি যে, যেহেতু এটা ফাইনাল হয়নি, সেজন্য অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে আমি খালি বলে দিলাম, সেটা আমি করতে চাইনি। কারণ এই ব্যাপারটা ফাইনাল স্টেজে রয়েছে এবং একটা বিদেশি ফার্মের কথা বলা হয়েছে, টোটাল জুট প্লান্ট তৈরি করার চেষ্টা হচ্ছে। ১০০ টনের মতো জুট হোল প্লান্ট কানাডায় পাঠিয়েছি। সেখানে তার এক্সপেরিমেন্ট সফল হয়েছে, তা দিয়ে পেপার তৈরি হচ্ছে। আরও অনেক ডিটেলস এর মধ্যে আছে। এখনও ফাইনাল স্টেজে আসেনি বলে আমি বলতে চাচ্ছি না। অবশ্য এটা সত্যি কথা, চিফ মিনিস্টার যেটা বলেছেন, প্রায় ২২ কোটি টাকার কাছাকাছি প্রোজেক্ট হবে এবং এটা বাইরেও এবং এখানে হাজিনগরেও হবে। হাজিনগরে স্পেশ্যালিটি কোয়ালিটি পেপার হবে, আর ওখানে হবে নিউজ প্রিন্ট। যখন ফাইনাল ডিসিশন হবে—ফরম্যাটের কিছু চেঞ্জ হতে পারে, সেজন্য আমি বলিনি। আর কৃষ্ণ গ্লাস-এর ক্ষেত্রে দুটো প্রোজেক্ট করছি। একটা গ্লাস কনটেনার, আর একটা গ্লাসড টাইল এবং তাতে খরচ পড়বে ৭.৮২ কোটির মতো। আমাদের গ্লাস কনটেনারে খরচ পড়বে ২ কোটি ৬৭ লক্ষ টাকার মতো।

গ্লেজ স্টাইলস ৫ কোটি ১৫ লক্ষ। এটা হবে বারুইপুরে। কারণ যাদবপুরে ফ্যাক্টরি ডেন্সলি পপুলেটেড এরিয়ার মধ্যে থাকার জন্য ফারনেস চালাতে পারবে না। পলিউশনের দিক থেকে প্রবলেম দেখা দেবে। এই দুটি ইউনিট যেটা ছিল, যাদবপুরে একটা বারুইপুরে একটা সেটা সিফট করে বারুইপুরে নিয়ে যাচ্ছি। আমরা চেষ্টা করছি যাদবপুরের ফ্যাক্টরি ক্লোজ করে নন-পলিউটিং প্রডাকশনের প্যাকেজিং-এ আনা যায় কিনা। এই ব্যাপারে অনেকের সঙ্গে কথা হয়েছে, তবে এখনও ফাইনালাইজ হয়নি বলে বলছি না। সারপ্লাস ল্যান্ড যেটা আছে সেটা বিক্রি করে দেব এবং সেটা এই প্রোজেক্টে কাজে লেগে যাবে। আমাদের কাজটা শুরু হয়ে গেছে। অক্টোবর নভেম্বর মাসে প্রোডাকশনটা এসে যাবে। কাজ দ্রুত গতিতে এগোচ্ছে, বারুই ফ্যাক্টরির কাজ চালু হয়ে গিয়েছে।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই, ওয়েস্ট বেঙ্গল রিলিফ আন্ডারটেকিং স্পেশ্যাল প্রভিসন ১৯৭২ এবং ওয়েস্ট বেঙ্গল রিলিফ স্কীম, ১৯৯৩ এই অনুযায়ী শুধু রুগ্ন শিল্প না দেখে ব্যাপক কর্মসূচি নেওয়া দরকার। যাতে দীর্ঘস্থায়ী স্বক্ষমতা অর্জন করতে পারে এই বিষয়ে পদক্ষেপ নিচ্ছেন কিনা বলবেন? ওয়েস্ট বেঙ্গল রিলিফ স্কিম ১৯৭২ অনুয়ায়ী আপনি আগে বলেছিলেন যে শিল্প পুনর্গঠন দপ্তরের অধীনে ১৩টি সংস্থাকে পাবলিক এন্টার প্রাইজ সেলের সঙ্গে আনবেন। এর প্রতিবন্ধকতা নষ্ট করে বিকাশ সাধিত হবে?

**শ্রী মৃনালকান্তি ব্যানার্জি ঃ** আমি শেষ থেকে শুরু করি। আমাদের ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন দপ্তরের অধীনে যে ১৩টি ইউনিট ছিল সেইগুলিকে এখন একটা ইউনিটে নিয়ে যাওয়া হয়েছে। অর্থাৎ আমাদের দুটি ইউনিট হয়েছে, একটা পাবলিক এন্টারপ্রাইজ সেল এবং আর একটা হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্ট। এখন আমাদের রাষ্ট্রায়ত্ত শিল্পের সবগুলি পাবলিক এন্টারপ্রাইজ সেলে আসবে, এই দপ্তর দেখাশোনা করছে। আই. আর. ডিপার্টমেন্ট, শিল্প পুনর্গঠন, যে শিল্পগুলির রুগ্ন হয়ে পড়ছে এই ব্যাপারে যে কাজগুলি আছে সেটা করবে। আর প্রাইভেট ইন্ডাস্ট্রির সঙ্গে আলোচনা করা, ব্যাঙ্কের সঙ্গে বসা ইউনিয়নদের নিয়ে বসা সেন্টাল পাবলিক সেক্টর রিলিফ ঘোষণা করা, এই কাজগুলি ইন্ডাস্ট্রিয়াল রিকস্ট্রাকশন দপ্তর আরও নিবিড়ভাবে করার চেষ্টা করছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বললেন যে কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরিতে প্রতি বছর মাইনে দিতে খরচ হচ্ছে ১ কোটি ৬৭ লক্ষ টাকা। ১৯৯১ সাল থেকে ১৯৯৯ সাল পর্যন্ত কোনও উৎপাদন নেই যাদবপুরে এবং বারুইপুরে। সেখানে মাথাভারী প্রশাসন রেখেছেন। এই প্রশাসনকে দীর্ঘ ৮ বছর ওভার টাইম কত টাকা

দিয়েছেন জানি না। যেখানে কোনও প্রোডাকশন নেই, কারখানা বন্ধ সেখানে দিনের পর দিন মাসের পর মাস বছরের পর বছর ওভারটাইম পেমেন্ট হচ্ছে। আপনি বললেন যে বারুইপুরে প্রোডাকশন শুরু হবে। এর আগে চতুর্থ বেতন কমিশন এবং পঞ্চম বেতন কমিশন যে ন্যূনতম ১০০ টাকা এবং ২০০ টাকা দেওয়ার নির্দেশ দিয়েছিলেন সেটা আপনি পালন করেননি। হাউস রেন্ট এখনও ৫ পারসেন্টই চলছে। ন্যূনতম বেতন ১,১৬০ টাকা। এই অবস্থায় ওভারটাইম দিয়ে বন্ধ কারখানা চালাচ্ছে। চতুর্থ বেতন কমিশন এবং পঞ্চম বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী বেতন এবং বাড়ি ভাড়া ভাতা দেওয়ার কি পরিকল্পনা করেছেন?

**শ্রী মৃনালকান্তি ব্যানার্জি ঃ** মাননীয় সদস্য যে ১ কোটি ৬৭ লক্ষের কথা বললেন এটা শুধু মাইনে নয়, অন্যান্য ফিক্সড কষ্ট এর মধ্যে-আছে। মাইনে বাড়াবার কথা, বলছেন ঠিকই আছে। মাইনে বাড়াবার ক্ষেত্রে এবারে যে ইন্টারিম ঘোষণা করা হয়েছে, সেখানে বলা হয়েছে, যারা এটা রোজগার করতে পারবে তারা নেবে। কিন্তু যেহেতু এটা ঘোষণা করা হয়েছে, আমরা চেষ্টা করছি যাতে এই ইন্টারিম যাদবপুরে দেওয়া যায় বা সমস্ত পাবলিক আন্ডারটেকিংয়েও দেওয়া যায়। এই চিন্তা রেখে শ্রমিক কর্মচারিদের সাথে রাখা হচ্ছে যাতে তাদের অংশীদার করা যায়।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** গত ৮ বছর ধরে ইউনিয়ন, ফ্যাক্টরি ওনার্স এবং গভর্নমেন্টের মধ্যে ত্রিপাক্ষিক কোনও আলোচনা হয়েছে কিনা? এই রকম একটা ইন্ডাস্ট্রি সিক হয়ে যাচ্ছে, আপনারা টাকা দিয়ে যাচ্ছেন, চার কোটির মতো টাকা কৃষ্ণা গ্লাস এবং আই. পি. পি.-কে দিয়েছেন—এ সম্পর্কে এতদিন কোনও আলোচনা হয়েছে কিনা ; এবং হলে, তার ফলাফলটা কি?

**শ্রী মৃনালকান্তি ব্যানার্জি ঃ** হ্যাঁ, নিশ্চয়ই হয়েছে। আমি মন্ত্রী হওয়ার পর বেশ কয়েকবার কৃষ্ণা গ্লাস এবং আই. পি. পি. এবং ওদের ম্যানেজমেন্টে যারা আছেন, তাদের সঙ্গে বসে আলোচনা করে দুটি ক্ষেত্রে, আই. পি. পি.-র মডার্নাইজেশন বা কৃষ্ণা গ্লাসকে রিভাইভ করার যে প্রক্রিয়া নেওয়া হয়েছে, তাদের সাথে আলোচনা করে, অংশীদার করেই এটা করা হচ্ছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** কৃষ্ণা গ্লাস হচ্ছে দীর্ঘদিনের একটা সমস্যা। এই সমস্যা নিয়ে মাননীয় মন্ত্রী মহোদয়ের দপ্তর চিন্তিত, আমরা সবাই চিন্তিত। এই রকম ইন্ডাস্ট্রি, কৃষ্ণা গ্লাসের মতো ইন্ডাস্ট্রিকে রিভাইভ করার জন্য আমাদের যে প্রচেষ্টা, তার সাথে কেন্দ্রীয় সরকারের প্রচেষ্টার যোগ আছে কিনা ; এবং সেক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের কি ভূমিকা আছে এবং কেন্দ্রীয় সরকারের কি ভূমিকা আছে?

**শ্রী মৃনালকান্তি ব্যানার্জি :** দুর্ভাগ্যজনক, আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাধারণভাবে সহযোগিতা পাচ্ছি না। শুধুমাত্র আমাদের প্রক্রিয়াতেই এটা রিভাইভ করার প্রচেষ্টা শুরু হয়েছে।

## সাংবাদিকদের প্রশিক্ষণ

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫২) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার পরিচালিত গণমাধ্যম কেন্দ্রের মাধ্যমে ক্ষুদ্র সংবাদপত্রগুলির সাংবাদিকদের প্রশিক্ষণ এ পর্যন্ত সংগঠিত হয়েছে ; এবং

(খ) জেলায় জেলায় উক্ত প্রশিক্ষণের উদ্যোগ নেবার বিষয়টি সরকারের বিবেচনার মধ্যে আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

(ক) গত ১৯৮৯-১৯৯০ আর্থিক বৎসর থেকে ১৯৯৮-১৯৯৯ সালে এ পর্যন্ত প্রায় দশ বছরে মোট ৭টি গ্রামীণ সাংবাদিক প্রশিক্ষণ শিবির অনুষ্ঠিত হয়েছে।

(খ) হ্যাঁ। ইতিমধ্যে ৭টির জায়গায় ৮টি হয়ে গেছে। আপনার প্রশ্ন করার মধ্যে ৮টি হয়ে গেছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** রাজ্য সরকার গত ১০ বছরে গ্রামীণ এবং ক্ষুদ্র পত্র পত্রিকার সাংবাদিকদের এই যে ৮টি প্রশিক্ষণ শিবিরের ব্যবস্থা করেছেন, এটি একটি অভিনব উদ্যোগ। এই ধরনের প্রচেষ্টা আর কোনও রাজ্য সরকার থেকে হয়নি। আমি জানতে চাচ্ছি, এই ধরনের প্রচেষ্টা রাজ্য সরকার করলেন কেন, অনুগ্রহ করে বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** রাজ্য সরকারের অধীনে একটি গণমাধ্যম কেন্দ্র আছে, সেই কেন্দ্রের পরিচালনার আছেন আমাদের রাজ্যের বিশিষ্ট সাংবাদিকরা যারা অবসর প্রাপ্ত এই গণমাধ্যম কেন্দ্রের যে কমিটি আছে তার সভাপতি হচ্ছেন আমাদের রাজ্যের স্বনামধন্য বুদ্ধিজীবী, লেখক এবং সাংবাদিক হীরেন মুখার্জি। তারাই প্রস্তাব দিয়েছিলেন, আমাদের রাজ্যে অসংখ্য যে পত্র-পত্রিকা আছে তাতে যারা সাংবাদিক আছেন, তাদের সাধারণভাবে জার্নালিজমে অ্যাকাডেমিক কোনও ট্রেনিং নেই। তাদের ক্ষেত্রে এই রকম প্রশিক্ষণের ব্যবস্থা করতে পারলে পত্র পত্রিকাগুলোর সাংবাদিকতার মান উন্নত হবে। সেই লক্ষ্য সামনে রেখে রাজ্য সরকার এই কর্মসূচি নিয়েছিল।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** সাংবাদিকদের জন্যে ৮টি প্রশিক্ষণ শিবির হয়েছে আপনি বললেন। তাতে মোট কতজন সাংবাদিক এবং গ্রামীণ ক্ষুদ্র পত্র-পত্রিকার কতজন সাংবাদিক শিক্ষা নিতে পারবে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি সাংবাদিকদের সংখ্যা বলতে পারব কিন্তু পত্র-পত্রিকার সংখ্যা বলতে পারব না। এই আটটি শিবিরে সর্বমোট ৩৫০ জন সাংবাদিক অংশগ্রহণ করেছেন, তাদের শিক্ষার শেষে সার্টিফিকেটও দেওয়ার ব্যবস্থা আছে। এক্ষেত্রেও তাদেরকে সেটা দেওয়া হয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী তার উত্তরে বললেন যে, জেলায় জেলায় এই ধরনের প্রশিক্ষণ শিবির তৈরি করার উদ্যোগ সরকারের বিবেচনাধীন রয়েছে। কলকাতায় এই ধরনের প্রশিক্ষণ শিবিরের ব্যবস্থা হয়েছে এবং কাগজেও পড়লাম যে জুন মাসের দশ তারিখ থেকে ষোলই জুন পর্যন্ত প্রশিক্ষণের ব্যবস্থা হয়েছিল। সেখানে কলকাতার বাইরে এই ধরনের প্রশিক্ষণ শিবির উত্তরবঙ্গে সম্ভবত হওয়ার কথা কাগজে দেখলাম। মাননীয় মন্ত্রীও তার অতিরিক্ত প্রশ্নের উত্তরে বললেন যে, জেলায় জেলায় এই ধরনের শিবির করার বিবেচনা রয়েছে এবং তাকে বাস্তবায়িত করবেন। আমার প্রশ্ন যে সমস্ত জেলা সদরগুলো রয়েছে এবং মাধ্যম কেন্দ্র কলকাতার যে তথ্যকেন্দ্র, তার একটি লাইব্রেরি আছে। সেখানে সাংবাদিক বন্ধুরা এবং বিশেষ করে সাংবাদিকতা নিয়ে যারা পড়াশুনো করে, সাংবাদিক ছাত্র তাদের কাছে এই লাইব্রেরিটি খুবই গরুত্বপূর্ণ। এই লাইব্রেরিটি কলকাতা তথ্যকেন্দ্রের একটি কোণে, একটি ছোট্ট ঘর রয়েছে। এই ধরনের লাইব্রেরির ক্ষেত্রে একটা ভাল জায়গা, খোলা বাড়ির দরকার, সেখানে লাইব্রেরিটি বিকশিত করার ব্যাপ্যারে কি পরিকল্পনা আপনি নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার দুটি প্রশ্ন, প্রথম প্রশ্নের উত্তরে বলতে পারি যে, এই আর্থিক বছরে আমরা সিদ্ধান্ত নিয়েছি উত্তরবঙ্গের শিলিগুড়িতে সবকটি জেলা নিয়ে কেবল মালদা বাদে একটি শিবির তৈরি করার পরিকল্পনা আছে। আর দ্বিতীয় প্রশ্ন যেটা বলেছেন যে, সি. আই. সি. লাইব্রেরির মাস মিডিয়াটি খুব ভাল এবং শহরে মিডিয়ার উপরে এইরকম লাইব্রেরি কলকাতায় আর নেই। আমরা এটাকে সম্প্রসাণের সিদ্ধান্ত নিয়েছি। সি. আই. সি.-র বাড়তি জায়গা আরেকটু আছে, সেখানে বাড়ানোর সিদ্ধান্ত হয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে গণ মাধ্যম কেন্দ্র করে তার মাধ্যমে ক্ষুদ্র সংবাদপত্রের সাংবাদিকদের প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করা হবে এবং প্রত্যেক

মাসে মাসে হবে বলেছেন। আমার নির্দিষ্ট প্রশ্ন হচ্ছে যে, এই প্রশিক্ষণ দেওয়ার ব্যাপারে গ্রামাঞ্চলে যে ছোট ছোট সংবাদপত্র প্রতিদিন বেরোয়, তাদের প্রশিক্ষণ দেওয়ার ব্যাপারে আপনি ব্যবস্থা নেবেন নাকি বড় যে সব সংবাদপত্র আছে তাদের সাংবাদিকদেরই প্রশিক্ষণ দেবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার প্রশ্ন খুব পরিষ্কার নয়। প্রত্যেকটি জেলার পত্রিকা তালিকা জেলার আধিকারিক বা ইনফরমেশন অফিসারের কাছে থাকে। তারা ওই তালিকার থেকে দেখে ওই সব জেলার পত্রিকার সাংবাদিকদের চিঠি লেখেন এবং তারা আসেন। যেমন আমি দেখেছি, ১৬/৫/৮৯ থেকে ২২/৫/৮৯-তে যে শিবির হয়েছিল কলকতায়, সেখানে মেদিনীপুর থেকে যেমন অংশ নিয়েছিল তেমনি আরও ৪টি জেলা থেকে এসেছিল, মোট ৪৫ জন ছাত্রছাত্রী ছিল। এর মধ্যে অন্তত কয়েকজন আপনাদের জেলা থেকে এসেছিল।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী জানালেন ছোট সংবাদপত্রগুলির সাংবাদিকদের বিশেষ ট্রেনিং এর ব্যবস্থা করা হয়, এটা ভাল, আমার জিজ্ঞাস্য বিভিন্ন জেলায় যে শহরগুলি সেখানে বিভিন্ন পত্র-পত্রিকা আছে। এছাড়া ব্লকগুলিতে পত্রিকাও আছে। এদেরকে উৎসাহিত করার জন্য কোনও আর্থিক সাহায্য করার কোনও ব্যবস্থা এবং তাদেরকে অন্য কোনও সহযোগিতা করার ব্যবস্থা আছে কিনা আর কিছু, সংবাদপত্র আছে তারা পরিবেশকে নষ্ট করার জন্য উস্কানিমূলক সংবাদ পরিবেশন করেন, কিছু মিথ্যা প্রচার, সাম্প্রদায়িকতার উপরে করেন, এইগুলি তারা করে থাকেন, এদের সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি না জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি মূল প্রশ্ন থেকে সরে এসেছেন। প্রথম কথা হচ্ছে, এই সংবাদপত্রগুলির সাংবাদিকদের প্রশিক্ষণ এটা আমরা মনেকরি একটা গুরুত্বপূর্ণ কাজ। আর্থিক প্রসঙ্গের ব্যাপারে বলি, আমি এই সংবাদপত্রগুলিতে সরকারি বিজ্ঞাপন দিয়ে থাকি, তা থেকে তারা লাভবান হন। এছাড়া আর কোনও অন্য পরিকল্পনা নেই। আর দ্বিতীয়ত যেটা প্রশ্ন করলেন, সংবাদপত্রগুলিতে উস্কানিমূলক সংবাদ প্রচার করে, আমার যতদূর মনে পড়ে, আমি সর্বানুকূল্যে ২টি সংবাদপত্রের বিরুদ্ধে নিয়েছি। একটা নদীয়ার কাগজ, আর অতি সম্প্রতি বীরভূমের একটি জেলার পত্রিকা, সেখানে খুবই সাম্প্রদায়িক একটি প্রবন্ধ বেরিয়েছিল, এই ২টি ক্ষেত্রে আমরা আইনানুগ ব্যবস্থা নিয়েছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ক্ষুদ্র সংবাদপত্রগুলিতে সাংবাদিকদের প্রশিক্ষণ-এর ব্যবস্থা করেছেন, কয়েকবার প্রশিক্ষণও হয়েছে। জেলা থেকে যারা আসেন, জেলার আধিকারিক যারা

আছেন তারা নামটাম চেয়ে পাঠান, তাদের নেতৃত্বে কোনও কমিটি আছে কিনা, এই নাম চাওয়ার ব্যাপারে যে মাপকাঠি এটা কিভাবে ঠিক করা হয়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** জেলার আধিকারিকের সঙ্গে একটা পরামর্শ কমিটি আছে, সেই পরামর্শ কমিটি জেলার আধিকারিকের মাধ্যমে তারা ঠিক করেন, কোনও কোনও সাংবাদিককে পাঠানো হবে। আমি যতদূর খবর রাখি, সবচেয়ে বেশি সংবাদপত্র আপনাদের জেলায়, মেদিনীপুরের থেকেও বেশি, সুতরাং সব কাগজকে এর মধ্যে আনতে পারা যায় না, কিন্তু বর্দ্ধমান জেলায় আমরা দেখেছি ১৬/৫/৮৯-২২/৫/৮৯ পর্যন্ত যে শিক্ষা শিবির হয়েছিল সেখানে ৪৫ জন ছাত্রছাত্রী ছিল, স্বভাবতই আপনার জেলার ২/৩ জন হয়ত এই সুযোগ পেয়েছে, তার বেশি পায়নি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানাবেন কি, শহরে এবং গ্রামাঞ্চলে যে ক্ষুদ্র সংবাদপত্রগুলি প্রকাশিত হচ্ছে, বর্তমানে এদের সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই সংবাদ এই মুহূর্তে আমি দিতে পারব না। এটা প্রতিদিনই প্রায় পাল্টায়, কারণ অসংখ্য পত্রিকা বের হয়। অনেকের জন্মের পরেই মৃত্যু হয়। এর জন্য আপনি যদি নির্দিষ্ট সময় দিয়ে বলেন এই দিন পর্যন্ত কত ছিল, তাহলে সেই সময় পর্যন্ত আমি বলতে পারি। কিন্তু এই মুহূর্তে আমি বলতে পারব না।

**শ্রী রামপদ সামন্ত ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, জেলার গণমাধ্যম কেন্দ্রের মাধ্যমে বহু ক্ষুদ্র সংবাদপত্র প্রকাশ হচ্ছে। আপনি জানালেন, ঐ সংবাদপত্রগুলিতে কিছু সরকারি বিজ্ঞাপন দিয়ে আর্থিক সাহায্য করা হয়। এখানে যে সকল সাংবাদিক কাজ করেন সেই সকল সাংবাদিককে বিভিন্ন জায়গায় সংবাদ সংগ্রহের জন্য ছোটাছুটি করতে হয়।

[11-30 — 11-40 a.m.]

কখনও তাদের বাসে যেতে হয়, আবার কখনও তাদের সাইকেলে যেতে হয়। যেখানে বাস যাওয়ার অবস্থা নেই সেখানে তাদের সাইকেলেও যেতে হয়। কিন্তু যেখানে তাদের বাসে যেতে হয় সেখানে তারা কোনও পৃথক সুযোগ-সুবিধা পাবে কিনা এই ব্যাপারে সরকারের কোনও চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** গ্রামীণ পত্র-পত্রিকাগুলোর পক্ষ থেকে এই রকম দাবি করা হয়েছে। কিন্তু এখানে কিছু সমস্যা আছে এবং আমরা সেই ব্যাপারে কমিটিতে আলোচনা করেছি। এইসব সংবাদপত্রগুলোর বেশিরভাগ সাংবাদিকই এটাকে সর্বক্ষণের পেশা হিসাবে গ্রহণ করেনি, তারা অন্য কাজ করেন এবং তারই ফাঁকে এই কাজ করে থাকেন। আমরা জানি তাদের যাতায়াতের ক্ষেত্রে অনেক অসুবিধা আছে। কিন্তু কাদের দেওয়া উচিত,

আর কাদের দেওয়া উচিত নয় এই মাপকাঠি আমরা এখনও ঠিক করতে পারিনি।

**প্রাণী-জাত খাদ্য প্রক্রিয়াকরণের কারখানা স্থাপন**

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২) **শ্রী রামপদ সামন্ত ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রাণী-জাত খাদ্য প্রক্রিয়াকরণ, সংরক্ষণ, হিমায়ন (ডিপ ফ্রিজ) প্রভৃতির জন্য রাজ্যে কতগুলি ডেয়ারি, হ্যাচারি ও খাদ্য-প্রক্রিয়াকরণ কারখানা স্থাপিত হয়েছে?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) ১। রাজ্যে বিভাগ-এর অধীনে ১০টি ডেয়ারি আছে।

২। ২০টি সরকারি হ্যাচারি আছে।

৩। একটি মাংস (শুকরের মাংস) প্রক্রিয়াকরণ কেন্দ্র আছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, একটি শূয়োরের মাংস প্রক্রিয়াকরণ প্রকল্প আছে। এটা নিঃসন্দেহে প্রমাণ করছে। আমাদের রাজ্যে প্রাণী সম্পদ বিকাশের ক্ষেত্রে খুব একটা অগ্রগতি ঘটেনি। এই প্রসঙ্গে আমি জানতে চাই, খাসির মাংস এবং মুরগির মাংস প্রক্রিয়াকরণের কোনও ব্যবস্থা নিয়েছেন কি সরকারের পক্ষ থেকে?

**শ্রী আনিসুর রহমান ঃ** একটি শূয়োরের মাংস প্রক্রিয়াকরণ কেন্দ্র আছে সরকারি ভাবে। কিন্তু বে-সরকারিভাবে এর অনেক ছোট ছোট ইউনিট আছে। আপনারা জানেন যে, হরিণঘাটায় এই সরকারি ইউনিটটি আছে। আমরা চেষ্টা করছি এটাকে মডার্নাইজ করে এর ক্ষমতা আরও বাড়ানোর জন্য। আমরা কলকাতা শহরেও এর বিক্রির ব্যবস্থা করেছি। মডার্নাইজ করলে এর নেটওয়ার্কটাকে আমরা আরও বাড়াতে পারব। টালিগঞ্জের পোলট্রি ফার্ম থেকে সাধারণভাবে মুরগির মাংস বিক্রির ব্যবস্থা আছে, কিন্তু প্রক্রিয়াকরণ সেখানে হয় না। প্রয়োজন হলে আমরা সেখানে প্রক্রিয়াকরণের ব্যবস্থা করব। আর অন্যান্য মাংস সেটা বাইরেই হয়। দুর্গাপুরে আমাদের একটা স্লটার হাউস করার পরিকল্পনা ছিল। বাইরে থেকে প্রাণী এনে সেখানে কেটে বিক্রির ব্যবস্থা করার কথা ভাবা হয়েছিল। কিন্তু সেটা বাস্তবায়িত করা যায়নি। আমরা ডেয়ারি এবং পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের মাধ্যমে দুধ ছাড়া বাঁকি যেগুলো আছে যেমন মাংস, ডিম তার জন্য একটা নেটওয়ার্ক গড়ে তোলার চেষ্টা করছি। তবে সবটাই সরকারিভাবে হবে না, সরকারি

এবং বে-সরকারি মিলে এবং বে-সরকারি উদ্যোগে আমরা এটা করার চেষ্টা করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** আপনি জানালেন যে সরকার চিন্তা-ভাবনা করছে। বর্তমান দিনে আপনার চেষ্টার ফলে এবং বামফ্রন্ট সরকারের চেষ্টার ফলে প্রাণী সম্পদ ব্যাপারটা যথেষ্ট গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। কিন্তু এই প্রাণী সম্পদের আরও বিকাশের জন্য এবং বিপণন ব্যবস্থার যে অভাব আছে সেই ব্যাপারে এবং এটাকে আরও জনপ্রিয় করার জন্য আপনি কি উদ্যোগ নিচ্ছেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** চাষাবাদের কাজ বাদে আমরা প্রধানত তিনটে জিনিস পেয়ে থাকি—দুধ, মাংস, ডিম। এছাড়া উল এবং অন্যান্য জিনিসও আছে। দুধের ব্যাপারে পশ্চিমবাংলায় মার্কেটিংয়ে একটা ভাল নেটওয়ার্ক আছে। আমাদের রাজ্যে একটা কো-অপারেটিভ মিল্ক ফেডারেশন আছে। তিন বছর হওয়ার পর আমাদের রাজ্যে ১৩টি জেলায় মিল্ক ইউনিয়ন তৈরি করেছি। আরও হবে। ২২টি মতো সমিতি হয়েছে। প্রত্যেকদিন ২ লক্ষ প্রক্রিয়াকরণের পরিকাঠামো আমাদের রাজ্যে খুব বিশাল। আমাদের রাজ্যে ৫টি ডেয়ারি প্ল্যান্ট আছে। এছাড়া বড় মিল্ক ফেডারেশন চালনা করে মাদার ডেয়ারি এবং একটা জয়েন্ট ভেঞ্চার হয়েছে—মেট্রো ডেয়ারি। প্রত্যেকদিন ১৬ লক্ষ লিটার দুধ প্রক্রিয়াকরণের ব্যবস্থা পশ্চিমবাংলায় আছে। এছাড়া ১৭টি চিলিং প্ল্যান্ট আছে। দু তেকে আড়াই লক্ষ লিটার দুধ ঠান্ডা করা, প্যাকিং করা এবং প্রক্রিয়াকরণ ও মার্কেটিং করতে পারি। প্রত্যেকদিন কলকাতা শহরে দরকার হয় ১৬ লক্ষ লিটার দুধ। আমরা করতে পারি ৮ লক্ষ লিটার। মাংস ও ডিমের ব্যাপারে অসুবিধা আছে। বিশেষ করে ব্রয়লার প্রোডাকশন, মুরগির মাংসের প্রয়োজন—চাহিদা বেড়েছে। এর জন্য আরও একটি সাপোর্ট চাই। মার্কেটিং সাপোর্টের ব্যবস্থা করছি। ডিমের ক্ষেত্রে ঘাটতি আছে। আমাদের রাজ্যে একটি ইউনিট আছে, সেটা বড় করার চেষ্টা করছি। মার্কেটিংয়ের ব্যবস্থা আছে, সেটাকে আরও বড় করতে হবে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** বর্তমানে প্রাণীসম্পদ বিকাশকে সমাজ পরিবর্তনের একটা বিকল্প সহায়ক হিসাবে ধরা হচ্ছে। এই বিকল্প সহায়ক ব্যবস্থাকে কার্যকর করার জন্য এবং আরও জনপ্রিয় করার ক্ষেত্রে ভেটারেনারি স্টাফরা খুব গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। এদের পুরস্কৃত করার কোনও ব্যবস্থা সরকার করছে কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** ভেটারনারি ডাক্তারদের আলাদা করে পুরস্কৃত করার ব্যবস্থা নেই। আপনারা শুনেছেন, ন্যাশনাল লাইভ স্টক ডেভেলপমেন্ট ওয়ার্ক দু বছর আগে করা হয়েছে, এটা তৃতীয় বৎসর। নভেম্বরের ১৩ থেকে ১৯ তারিখ, ৭ দিন পালন করা হয়। কৃত্রিম প্রজন, ডেয়ারি ডেভেলপমেন্ট, হেলথ কেয়ার অ্যান্ড ট্রিটমেন্ট, এরকম কতগুলো

আইটেম ঠিক করা হয়েছে, যে জেলা যে সেক্টরে ভাল কাজ করবে, তাদের পুরস্কার দেবে রাজ্য। আবার জেলা লেভেলে যে ব্লক ভাল কাজ করবে তাদের পুরস্কার দেবে জেলা থেকে। আবার ব্লক লেভেলে যে গ্রাম পঞ্চায়েত ভাল কাজ করবে, তাদের পুরস্কার দেওয়া হবে ব্লক থেকে। ৮-ই ডিসেম্বর আমরা মিল্ক-ডে বা দুগ্ধ দিবস পালন করি। প্রত্যেকটা মিল্ক ইউনিয়নে, বা অন্যান্য সেক্টরে যে সমস্ত এল. ডি., লাইভ স্টক ডেভেলপমেন্ট অ্যাসিস্ট্যান্ট, অফিসার আছে, তাদের দিয়ে প্রত্যেক বছর রিপোর্ট তৈরি করছি, যারা ভাল কাজ করবে, তাদের যাতে পুরস্কার দিতে পারি। তবে এই পরিকল্পনা ঠিক করতে এখনও চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয়নি। হলে কাজ হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে কতটা কি করতে পারেন আমরাও তা বুঝি। আপনি স্বাভাবিকভাবেই বলেছেন প্রোডাকশন বেড়েছে, ইত্যাদি। আমরা লক্ষ করছি, সরকারি লেভেলে কিন্তু সেরকম কিছু হয়নি। যেহেতু বেসরকারি লেভেলে মুরগির প্রোডাকশন বেড়েছে, সেইজন্য পাঠার মাংস—যার দাম ২০০ টাকা হয়ে যেতে পারত, সেটা অতটা বাড়েনি। সেই সঙ্গে সঙ্গে বিফ এবং হ্যাম্প্ সম্বন্ধে আপনি বলেননি। আপনার সীমিত ক্ষমতার ভিতর দিয়ে আপনার পক্ষে করা সম্ভব নয় সেটা আমরা জানি। কিন্তু বেসরকারি ভাবে বা যৌথ উদ্যোগে আপনার এই রকম কোনও প্রোজেক্ট করছেন কিনা জানাবেন। যেমন—হাওড়ায় একটা বড় প্রোজেক্ট হচ্ছে, যেটা লার্সেন অ্যান্ড টুব্রো করছে। সেখানে মডার্ন স্লটার কাম এক্সপোর্টের ব্যবস্থা আছে। তারা বাইরে এক্সপোর্টও করবে। এই সেখানে বিফের জন্য ব্যবস্থা হচ্ছে। এই রকম কোনও অন্য মাংসের ব্যবস্থা আছে কিনা আপনাদের সেটা জানাবেন। দ্বিতীয় হচ্ছে—মুরগির মাংসের দাম বাড়ছে। ওই দাম কমতেও পারত। চাষীরা বলছে যে, মুরগির খাবারের দাম বেড়েছে। আমার বক্তব্য হচ্ছে সাবসিডি দিয়ে মুরগি চাষ করা যায় কিনা এবং খাবারের দাম যাতে কমে যায়, তাহলে মুরগির চাষ হবে এবং মুরগির মাংসের দামও কমবে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় সদস্য কেন প্রশ্নটা করলেন, সেটা বুঝতে পারলাম না। পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন কি সরকারিভাবে হয়েছে, না এটা ধারণা করেন যে, সরকারি ফারমে সব কিছু তৈরি হবে? এটা কখনও সম্ভব নয়। আর আমাদের এটা লক্ষ্য নয় যে, চাষীকে বাদ দিয়ে সরকারি ফার্ম সব কিছু করবে। চাষীরাই করবে এবং আমাদের কাজ হচ্ছে, তাদের ভাল ইনপুট দেওয়া। আমর তাদের ভাল জাতের বাচ্চা দেব তারা নিজের বাড়িতে চাষ করবে। আমি এর আগেও বলেছি যে, পশ্চিমবঙ্গে দুধের উৎপাদনে ঘাটতি নিঃসন্দেহে, কিন্তু কোনও উন্নয়ন হয়নি এটা বলা ঠিক নয়।

১৯৭৭ সালে ১০ মেট্রিক টন ছিল দুধের উৎপাদন। এখন সেটা বেড়ে হয়েছে ৩৫ লক্ষ মেট্রিক টন। প্রায় সাড়ে ৩ গুণ বেড়েছে। দ্বিতীয় হচ্ছে মার্কেটিং এর ব্যাপার। আমি বলছি যে, গ্লোবালাইজেশনের জন্য অস্ট্রেলিয়া বা নিউজিল্যান্ড বা ডেনমার্ক থেকে দুধ যদি কম দামে না আসে, পাউডার দুধ যদি না আসে, তাহলে আগামী ১০ বছরে পশ্চিমবঙ্গের চাষীরা যত দুধ উৎপাদন করবে, সেটা আমরা কিনে ফেলতে পারব, এই আশা রাখি। আর আপনি বললেন যে, হাওড়ার মৌরিগ্রামে একটা বিশাল প্রোজেক্ট হচ্ছে—এটা ঠিকই। ওটা বেসরকারিভাবে হচ্ছে। আমরা ওদের সঙ্গে আলোচনা করে, আমরাই উদ্যোগ নিয়ে, কথা বলে ওদের জমি দিয়েছি। ওরা কনস্ট্রাকশন করছে। এটা ভারতের সবচেয়ে বড় প্রোজেক্ট। প্রতিদিন ৮০০ করে ওরা বাফেলো কাটতে পারে। তারা বাইরে এক্সপোর্টও করতে পারবে। তবে পোলট্রির ক্ষেত্রে সমস্যা আছে। ডিমের ক্ষেত্রে ঘাটতি আছে। কিন্তু যেটুকু হচ্ছে, তার জন্য আমরা মার্কেটিং নেট ওয়ার্ক করছি। আমাদের এখানে মাদার ডেয়ারির বুথ আছে, সেন্ট্রাল ডেয়ারি অনেক বুথ আছে। আমরা চেষ্টা করছি বুথের সঙ্গে ঘরটা একটু বাড়িয়ে দিয়ে মিট সহ অন্যান্য প্রোডাকশন সেখানে বিক্রি করা যায় কিনা।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপনি আমার প্রশ্নটা বুঝতে পারলেন না। আমরা জানি যে আপনাকে সীমিত ক্ষমতার মধ্যে থেকেই কাজ করতে হয়। সেই জায়গায় আমার একটা প্রশ্ন হচ্ছে, হাওড়া তো আমি বলেছি, এইরকম ধরনের প্রসেসিং প্ল্যান্ট যৌথ উদ্যোগে বলুন বা ইন্ডাস্ট্রিয়ালিস্ট যারা আছেন তাদের উদ্যোগে করার চেষ্টা করছেন কিনা। আরেকটা প্রশ্ন হল মুরগির চাষ যেহেতু বাড়ছে আরও বাড়ারা দরকার, যারা মুরগির চাষ করছিল তারা অনেকে চাষ বন্ধ করে দিয়েছে। এই খাবারের দামটা কমানোর কোনও পরিকল্পনা আপনার আছে কিনা। সাবসিডি দিয়ে খাবারের দামটা যদি কমানো যায় তাহলে মুরগির চাষ আরও বাড়তে পারে। এই ধরনের পরিকল্পনা কি আপনার আছে?

**শ্রী আনিসুর রহমান ঃ** মোরিগ্রাম ছাড়াও যৌথ উদ্যোগে কাজ করার জন্য কিছু কিছু যোগাযোগ আমাদের হচ্ছে। দেশের বাইরে কতগুলো সংস্থা আমাদের সঙ্গে যোগাযোগ করছে। ইংল্যান্ডের সংস্থা হরিণঘাটায় কমপ্লেক্স করে নিয়ে প্রসেসিং এবং এক্সপোর্ট করতে পারে কিনা তার আলোচনা অনেকখানি এগিয়েছে। কোনও সিদ্ধান্ত হয়নি। অস্ট্রেলিয়া, নিউজিল্যান্ড এর টিম এসেছিল। তাদের সাথেও আলাপ আলোচনা হয়েছে। কিন্তু কোনও সিদ্ধান্ত হয়নি। আমাদের রাজ্যের মধ্যে যারা কাজ করে—আরামবাগ হ্যাচারি, তাদেরকে আমরা বলেছি যৌথ উদ্যোগে কাজ করা যায় কিনা। পরীক্ষা-নিরীক্ষা চলছে। তবে মুশকিলের ব্যাপার হচ্ছে ব্রয়লার মুরগি ছাড়া আর অন্য কোথাও সারপ্লাস হয় না।

ওটাই মাঝে মাঝে সারপ্লাস হয়। মাঝখানে আবার ব্রয়লার নিয়ে একটা প্রচার হয়েছিল যে শকুনের সাথে ক্রস করে এটা করা হয়েছে। সুতরাং এটা খাওয়া যাবে না। এখন এটা বেড়েছে। ব্রয়লার ফারমিং, পোলট্রি ফারমিং এর ব্যাপারে আমাদের ২২/২৩-টা ফারম আছে যেখানে হ্যাচারি আছে। বছরে ২০/২৫ লক্ষ ডিম তৈরি করে সেখান থেকে কম দামে গ্রামের ফিড কস্ট বেশি। ফিডিং ব্যাপারে যেটা বললেন, এটা সারা ভারতবর্ষের একটা বড় সমস্যা। ফিড কস্ট বেশি। ফিডিং এর জন্য যে ইনগ্রিডিয়েন্টস লাগে তা আমাদের রাজ্যে তুলনামূলকভাবে তার দাম বেশি। আমাদের একটা ব্যবস্থা আছে, আমাদের কর্পোরেশনের ৫টা কারখানা আছে। বড় বড় খাবারের কারখানা। সব রকমের খাবার তৈরি হয়। কম দামে খাবার দেওয়ার চেষ্টা করা হয়। একটা সমস্যা হচ্ছে যারা বেসরকারিভাবে খাবার তৈরি করে তারা নিম্নমানের খাবার দিয়ে থাকে চাষীদের কাছে। আমাদের কোয়ালিটি কন্ট্রোল করার চেষ্টা করতে হবে। বেসরকারি যারা নিম্নমানের খাবার দিচ্ছে এটা বন্ধ করা যায় কিনা দেখতে হবে। সরকারিভাবে কম দামে খাবার আরও বেশি লোকের কাছে দেওয়া যায় কিনা সেটাও আমাদের দেখতে হবে।

**শ্রী দেবব্রত ব্যানার্জি :** প্রাণী সম্পদ বিকাশের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে জানতে চাইছি, মুরগি পালন পরিসংখ্যান বিষয়ে আপনাদের ডিপার্টমেন্টের যে কার্যক্রম, সর্বনিম্ন স্তরে গ্রামাঞ্চলে মুরগি পালনের উৎসাহ দান, তা ইতিমধ্যেই সাধারণ মানুষের অ্যাপ্রিশিয়েশন পেয়েছে। এর সাথে সামঞ্জস্য রেখে দুর্গাপুরে যে স্লটার হাউসটি রয়েছে, সেটা পরিচালনা করার জন্য আপনার কি ভাবনা-চিন্তা রয়েছে তা জানালে উপকৃত হব।

[11-50 — 12-00 Noon]

**শ্রী আনিসুর রহমান :** যে স্লটার হাউসটা ছিল সেটা এখন আমাদের নেই, এটা এলে না কোম্পানিকে দিয়েছি। মৌড়িগ্রামে প্রসেসিং প্ল্যান্ট করছি। বড় বড় শহরে স্লটার হাউজ করার কথা ভাবা হয়েছিল। আগে লোকের ধারণা ছিল যে স্লটার হাউজ থেকে ছাগল কেটে নিয়ে গিয়ে দোকানে বিক্রি হবে। কিন্তু আমাদের রাজ্যের লোকেদের যে কালচার তার সাথে প্যাকেট মিটের ব্যাপারটা মেলে না। আমাদের দেশে জ্যান্ত কেটে খাওয়াটাকেই ভাল মনে করে। দূর থেকে ছাগল নিয়ে যেতে তার একটা ট্রান্সপোর্টেশন কস্ট আছে, স্লটার, ইত্যাদি করে খরচের ব্যাপারটা বেড়ে যায়। এই মানসিকতার যদি পরিবর্তন হয় তাহলে ভবিষ্যতে এটা নিয়ে ভাবা যাবে।

**শ্রী বিশ্বনাথ মন্ডল :** আমাদের মুর্শিদাবাদ জেলায় বিশেষ করে মাংস-এর র-মেটিরিয়ালস বিহার, উত্তরপ্রদেশ থেকে আসে। বাংলাদেশে এটা পাচার হচ্ছে এবং বাংলাদেশ সরকার এর সাহায্যে প্রচুর বিদেশি মুদ্রা অর্জন করে। মুর্শিদাবাদ জেলায় স্লটার হাউস

করার কোনও উদ্যোগ আপনার দপ্তরের আছে কি না?

**শ্রী আনিসুর রহমান ঃ** বাংলাদেশে গরু পারাপার সত্যি একটা সমস্যার কথা এবং এই বিষয়টা খুব সেন্সেটিভ। দিল্লিতে সব রাজ্যের মন্ত্রীদের নিয়ে একটা মিটিং হয়েছিল সেখানে আমরা বলেছিলাম আইদার ইউজ ইট, অর ফরমালি এক্সপোর্ট ইট। সেখানে হাজার হাজার গরু চলে যাচ্ছে এটা বিবেচনা করার দরকার। এর থেকে কোনও রেভিনিউ আর্ন হয় না। এটা জটিল ব্যাপার। ভবিষ্যতে এটার সমাধান হবে কি না জানি না। স্লটারের ব্যাপারে শুধু গরু নয়, এতে অনেক নিয়ম-কানুনের বাধা আছে, তার মধ্যে গরুর সাথে মোষকেও ঢুকিয়ে দেওয়া হয়েছে, এই নিয়ে অনেক অসুবিধা আছে। মৌড়িগ্রামে যে প্ল্যান্ট হচ্ছে সেখান থেকে তারা একটা প্রস্তাব পাঠিয়েছে এর একটা অ্যামেন্ডমেন্ট করার জন্য। আমরা চেষ্টা করছি অ্যামেন্ডমেন্ড করা যায় কি না। কিন্তু মুর্শিদাবাদ থেকে কোনও প্রস্তাব আসেনি, এলে আমরা দেখব। সরকারিভাবে এটা করার অসুবিধা আছে, সেই জন্য আমরা এটা সরকারিভাবে করছি না।

**শ্রী শীতল সর্দার ঃ** হাওড়ার সাঁকরাইলে ৪৪ একর জমি নিয়ে এলিনা কোম্পানি মৌড়িগ্রামের ফ্লাইওভারের পাশে একটা প্ল্যান্ট করছে। এটা কত কোটি টাকার ব্যাপার এবং কত লোক লাগবে, এ ব্যাপারে বলবেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** আপনি লিখিত নোটিশ দিলে জানিয়ে দেব।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** হাওড়ায় এলেনা কোম্পানি একটা বড় ধরনের প্রক্রিয়াকরণ কারখানা করছে। ওরা যা প্রোডাকশন করছে তার কিছু র-মেটিরিয়ালস কিভাবে সাপ্লাই হবে সে বিষয়ে গভর্নমেন্টে পার্স্পেক্টিভ প্ল্যান কি আছে সেটা যদি দয়া করে বলেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** হাওড়াতে বাফেলো প্রসেসিং এবং বাফেলো মিটের জন্য স্লটার করেছি। পশ্চিমবঙ্গের যে এলাকায় বাফেলো চাষ হচ্ছে এবং তার সাথে বিহারের যে বাফেলো হয় এবং সারা ভারতবর্ষে যা হয় তার একটা সার্ভে করেছি যে কোথায় কি পেতে পারি। একটা রিপোর্ট আমাদের আছে।

আমাদের সরকারের পক্ষ থেকে যা সাহায্য করার দরকার তা করা হবে। ওদের প্ল্যান হচ্ছে ১০০ ভাগ এক্সপোর্ট করবে।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় মুরগি এবং অন্যান্য চাষের কথা বলেছেন। প্রাণী সম্পদ আপনার হাতে। আপনি জানেন, অনেক বেকার ছেলে পোল্ট্রির চাষ করে সংসার চালায়। এই ব্যবসার মধ্যে দিয়ে তারা বিভিন্ন মাংস বাজারে নিয়ে যায় এবং মানুষ তা কেনে। কিন্তু এক-একটা সময় আসে যখন হাজার হাজার মুরগি মারা যায়,

মড়ক লাগে। গ্রামকে গ্রাম উজাড় হয়ে যায়। অন্যান্য চাষের ক্ষেত্রে হলেও মুরগির ক্ষেত্রে এটা বেশি দেখা যায়। এ বিষয়ে আপনার দপ্তরের যে চিকিৎসকরা আছেন তাদের সংখ্যা প্রয়োজনের তুলনায় অনেক কম। তারা এই বিপদে ঐসব ছেলেদের ট্রেনিং দেওয়া বা পাশে দাঁড়ানোর প্রয়োজন বোধ করে না। পল্ট্রি করবার জন্য যারা আপনাদের অনুমতি নেন তাদের ট্রেনিং দেবার এবং চিকিৎসক বাড়াবার কথা আপনারা ভাবছেন কি না?

**শ্রী আনিসুর রহমান ঃ** 'রাণীক্ষেত' বলে একটা রোগ মুরগির ক্ষেত্রে দেখা যায়। এতে আগে প্রচুর মুরগি মারা যেত। এখন এটা কমেছে। আমাদের চিকিৎসকদের পক্ষে সবটা কভার করা সম্ভব নয়। সেইজন্য আমরা প্রত্যেক গ্রাম-পঞ্চায়েতে একজন করে ট্রেইন্ড এল. ডি. এ. অর্থাৎ লিভ স্টক ডেভেলপমেন্ট অ্যাসিস্ট্যান্ট পাঠিয়েছি। প্রাথমিক পর্য়ায়ের চিকিৎসা তারা করতে পারবেন। ঐ রোগের জন্য ভাল ভ্যাকসিন আছে। তা তারা করতে পারবেন। মুরগির ঐ রোগের জন্য ১৩/১৪ রকমের ভ্যাকসিন দরকার হয় এবং তা সমস্তই আমাদের বেলগাছিয়া 'বায়োলজিক্যাল ইনস্টিটিউটে' তৈরি হয়। আগে নিয়ম ছিল চাষীদের অসুস্থ্য প্রাণীকে কেন্দ্রে নিয়ে আসতে হ'ত। কিন্তু এখন একটা ডেট আগে থেকে ঠিক করে পঞ্চায়েতের মাধ্যমে খবর দিয়ে এল. ডি. এ.-রা বিভিন্ন গ্রামে চিকিৎসা করতে যাবেন। এখন খবর নিয়ে দেখবেন ঐ রোগের প্রকোপে মৃত্যুর হার অনেক কমে গেছে। যে ব্যবস্থা আছে তাকে যদি আমরা ঠিকমতো ব্যবহার করতে পারি তাহলে ১০০ ভাগ বন্ধ করা যাবে বলে আমি মনেকরি।

**শ্রী অসিত মিত্র ঃ** মুরগির চাষ যারা করবে তাদের জন্য আপনার দপ্তরের পক্ষ থেকে কোনও প্রশিক্ষণের ব্যবস্থা আছে কি না?

**শ্রী আনিসুর রহমান ঃ** গরু, শকর, হাঁস, মুরগি, খরগোস ইত্যাদি সমস্ত প্রাণী পালনের ক্ষেত্রে আলাদা আলাদা ট্রেনিংয়ের ব্যবস্থা আছে। প্রত্যেকটা জেলাতেও আছে। মুরগির ব্যাপারে ১৬ থেকে ১৮-টা ট্রেনিং সেন্টার আছে। অন্যান্য ব্যাপারেও আছে। নিয়মিত ট্রেনিংয়ের ব্যবস্থা সেখানে করা হয়ে থাকে।

**শ্রী নির্মল ঘোষ ঃ** ডেয়ারির সঙ্গে বুথের সম্বন্ধে আপনি বলেছেন। প্রাণী সম্পদের সঙ্গে খাদ্য প্রক্রিয়াকরণ, রক্ষণ বিভাগ যুক্ত। আমাদের যে ডেয়ারিগুলো আছে সেখানে বিদেশ থেকে গুঁড়ো দুধ নিয়ে আসতে হয়। তবে বিদেশ থেকে আসার সাথে সাথে অন্য রাজ্য থেকেও— মহারাষ্ট্র, গুজরাট থেকেও আসে। তবে বিশেষত বিদেশ থেকে আসে এবং সেখানে গুঁড়ো দুধ প্রক্রিয়াকরণ করা হয়। মাননীয় মন্ত্রীকে জানাতে চাই, বুথগুলো ঐতিহাসিক। কারণ, স্বাধীনতার পর ডঃ বিধানচন্দ্র রায় করেছিলেন ছাত্র-ছাত্রীদের জন্য

এবং পিছিয়ে পড়া পরিবারের মানুষ যাতে পড়াশোনা করতে পারে এবং ডেয়ারির দুধগুলো বুথের মাধ্যমে বিক্রি করতে পারে।

আপনারা আজ ২২ বছর ধরে সরকারে আছে। বিভিন্ন বুথগুলোর মাধ্যমে যারা দুধ বিক্রি করছেন আপনি তাদের জীবন বিকাশের জন্য কি ব্যবস্থা নিয়েছেন? শুধু প্রাণী সম্পদ নয়, মানব সম্পদও এখানে যুক্ত। সেই মানব সম্পদ বিকাশের জন্য আপনি কি কি ব্যবস্থা নিয়েছেন? কারণ রাজ্য সরকারি কর্মচারিদের মাইনে বাড়ছে, আরও বাড়বে। কিন্তু এদের কোথায় নিয়ে যাবেন? যদি দয়া করে এই প্রশ্নের জবাব দেন তাহলে ভাল হয়। আমার মনে হয় এর সঙ্গে কয়েক হাজার মহিলা যুক্ত আছেন।

**শ্রী আনিসুর রহমান ঃ** আপনি প্রথমে যেটা বললেন সেটা সত্যি নয়। বাইরে থেকে দুধ আমরা সহজে আনি না। একটা বিশেষ অবস্থায় খুব সংকট হয়েছিল তখন বাইরে থেকে দুধ আনা হয়েছিল। তখন আমরা পাশের রাজ্য থেকে লিকুইড দুধ ও সারপ্লাস পাওয়ার মিল্ক কিনি। আমরা ১ লক্ষ মিলিলিটার লিকুইড মিল্ক ও পাওয়ার মিল্ক কিনেছিলাম। আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে জানাই যে, এটা ঠিক ছিল যে ঐ বুথগুলোতে ছাত্র-ছাত্রীরা কিছুক্ষণ কাজ করবে, তারপর বাকি সময়টা তারা পড়াশোনা করবে। কিন্তু কোনও একটা দল বা কোনও একটা সরকারের ব্যাপার এটা নয়। এরকম একটা অভ্যাস হয়ে গেছে যে মৃত্যু না হওয়া পর্যন্ত থেকে যাবে। তবে যে রকম পরিষেবা এখানে পাওয়ার কথা সেখানে কি সেটা আছে? আমরা দুটো উদ্যোগ নিয়েছি। এখানে যারা কাজ করছেন তারা নিজেরা ডিউটির বাইরে গিয়ে যদি কাজ করতে চান তাহলে তাদের জন্য ব্যবস্থা করেছি। নির্দিষ্ট পরিমাণ কাজের বাইরে যদি তারা কাজ করেন তবে তাদের জন্য কমিশনের ব্যবস্থা করেছি। এই কাজের জন্য প্রাইভেট এজেন্সি চালু করেছি। এর মধ্যে আগ্রহী মহিলারা সকাল বেলা দুধ বিক্রি করে বাকি সময় অন্যান্য জিনিস বিক্রি করবেন। তারা যদি মিল্ক প্রোডাক্ট ও অ্যানিম্যাল প্রোডাক্ট বিক্রি করতে আগ্রহী হন তাহলে তার ব্যবস্থা আমরা করব, তাদের জন্য কমিশনের ব্যবস্থা করব। পে-কমিশন ওদের ব্যাপারে আলাদা সুপারিশ যদি থাকে তাহলে যতখানি সম্ভব আমরা তা নিশ্চয়ই দেখব।

## Starred Questions
## (to which Written answers were laid on the Table)

### বন্যায় মালদহ ও মুর্শিদাবাদে শস্যহানি

*৩৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৫) **শ্রী আবু সফিয়ান সরকার ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

*১৯৯৮ সালের বন্যায় মুর্শিদাবাদ ও মালদায় কি পরিমাণ শস্যহানি ঘটেছে (আলাদা আলাদাভাবে)?*

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৮ সালে বন্যায় মুর্শিদাবাদ ও মালদহ জেলায় যথাক্রমে ১,৮১,৬০৬ হেক্টর ও ১,৩৯,২২৭ হেক্টর জমির সম্পূর্ণভাবে শস্যহানি হয়েছে।

**চিত্তরঞ্জন লোকোমোটিভস্**

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, এম. এ. এম. সি. বি. ও জি. এন. চিত্তরঞ্জন লোকোমোটিভস্ প্রভৃতি রাষ্ট্রায়ত্ত কারখানাগুলিকে কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিতে চলেছে ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এম. এ. এম. সি. কোম্পানির লিক্যুইডেশন সংক্রান্ত বিষয়টি বর্তমানে উচ্চ আদালতের বিবেচনাধীন রয়েছে এবং ভারত অপথ্যালমিক গ্লাস লিমিটেড কোম্পানিটি বি. আই. এফ. আর.-এর বিবিচনাধীন রয়েছে।

যদিও দুটি সংস্থারই ক্ষেত্রে ভারত সরকার ইদানিং কর্মচারিদের ডি. এস. এস. দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

চিত্তরঞ্জন লোকোমোটিভস্ কারখানাটি বন্ধ হওয়ার খবর সরকারের জানা নেই।

সীমান্তে চেকপোস্ট

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫০) **শ্রী অধীরঞ্জন চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ও বাংলাদেশের মধ্যে সীমান্তরেখার দৈর্ঘ্য কত ; এবং

(খ) উক্ত সীমান্তরেখা বরাবর পারাপারের জন্য কতগুলো চেকপোস্ট আছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২২১৬.৭০ কি. মি.।

(খ) ২১টি।

**রাজ্য সরকারকে কৃষিসেচে আর্থিক সহায়তা**

*৩৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৫) **শ্রী মোজাম্মেল হক (হরিহর পাড়া) ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে রজ্যে বিভিন্ন কৃষিসেচের জন্য সরকার কি কোনও সংস্থা থেকে ঋণ পেয়েছেন ;

(খ) পেয়ে থাকলে, কোনও সংস্থা থেকে কত টাকা ; এবং

(গ) কি কি শর্তে?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কের (নাবার্ড) মাধ্যমে গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল থেকে ৩৮ কোটি ৭৪ লক্ষ টাকা। এছাড়া এখানে রাজ্য সরকারের অংশ ৩ কোটি ২৬ লক্ষ টাকা।

(২) পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগমের থেকে ২ কোটি ৫৮ লক্ষ টাকা।

(গ) গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল থেকে ঋণের কয়েকটি শর্ত হইল—

(১) যে পরিকল্পনার জন্য ঋণ মঞ্জুর হয়েছে সেই খাতেই ব্যয় করতে হবে।

(২) শতকরা ১২ টাকা হারে সুদ দিতে হবে।

(৩) ... দিন থেকে ৫ বছরের মধ্যে ঋণ সুদ সহ ঋণ ফেরৎ দিতে হবে। তবে প্রথম ২ (দুই) বছর কোনও ঋণ পরিশোধ না করলেও চলবে।

(৪) পশ্চিমবঙ্গ সরকারের বার্যিক বাজেটে পরিকল্পনার ১০ শতাংশ নিজস্ব তহবিল হিসাবে ব্যয় বরাদ্দ দেখাতে হবে।

(৫) যেখানে জেলা পরিষদ পরিকল্পনা রূপায়ণের দায়িত্বে থাকতে যেখানে পরিকল্পনার ১৫ শতাংশ অর্থ বহনের দায়িত্ব জেলা পরিষদকে নিতে হবে।

পশ্চিমবঙ্গ পরিকাঠামো উনয়ন অর্থ নিগমের নিকট মঞ্জুরিকৃত ঋণের শর্তগুলি প্রধানত নিম্নরূপ—

(১) সুদের হার বাৎসরিক ১৬ শতাংশ। প্রতি তিন মাস অন্তর বকেয়া টাকার উপর সুদের হিসাব করা হবে।

(২) ঋণের টাকা সুদসহ ৭ বছরের মধ্যে শোধ করতে হবে। প্রথম ২ বছর কেবলমাত্র সুদের টাকা ফেরৎ দিলেও চলবে।

(৩) উপকৃত কৃষকদের নিয়ে সেচ সমবায় সমিতি বা উপকৃত কৃষকদের সমিতি গঠন করতে হবে এবং তাদের হাতে পরিচালনা ও রক্ষণাবেক্ষণের ভার দিতে হবে। উক্ত সমিতি উপকৃত কৃষকদের কাছ থেকে উপযুক্ত পরিমাণে অর্থ সংগ্রহ করে রক্ষণাবেক্ষণ ও পরিচালনার যাবতীয় খরচ মেটাবেন এবং সুদ সহ ঋণের টাকা নির্দিষ্ট সময়সূচি অনুযায়ী পঃ বঃ রাজ্য ক্ষুদ্র সেচ নিগমে জমা দিতে হবে।

(৪) সুদসহ ঋণের টাকা ফেরৎ নেবার জন্য পঃ বঃ রাজ্য সমবায় ব্যাঙ্ক বা জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কে বিশেষ অ্যাকাউন্ট খুলতে হবে।

উপরিউক্ত উভয় ঋণের ক্ষেত্রেই পশ্চিমবঙ্গ রাজ্য সরাকর সুদ সহ ঋণ পরিশোধের ব্যাপারে দায়বদ্ধতা স্বীকার করবেন।

**Forensic Laboratory**

*382. (Admitted question No. *324) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of cases pending in Toxicology Section, State Forensic Science Laboratory at the end of 1997-98;

(b) the position in this regard in 1995-96 and 1996-97;

(c) whether it is a fact that the State Forensic Science Labora-

tory needs upgradation, revamping and modernisation; and

(d) if so, the steps taken or proposed to be taken by the Government in this regard ?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) 3,116 numbers of cases.

(b) (i) 2,152 number of cases in 1996-97.

(ii) 2,501 number of cases in 1996-97.

(c) Yes.

(d) (i) Recently State Govt. has created following posts to case out the works of F.S.L. Calcutta.

1) Deputy Director

2) Asstt. Director (Computer)

3) Scientific Officer (Tax Section)

4) Scientific Asstt. (Bio Div.)

5) Scientific Asstt. (Chem. Div.)

6) Dom (Tax Sec.)

To Provide some relief to Technical Officers from administrative work, few more post has since been created.

1) Accounts Officer

2) Stenographer

3) Typist

4) Store Keeper

The post of Accounts Officer has since been filled up from W.B.

Audit & Accounts Service. Govt. has given clearance to fill up other administrative posts lying vacant.

State Govt. for renovation of Viscena Chamber and renovation of accessories, sanctioned a sum of Rs. One lakh seventy nine thousand approximately during 1998-99.

State Govt. has also sanctioned a sum of Rs. 4,76,000/- (Rupees four lakhs seventy six thousand) only for construction work of F.S.I. Buildings during 1998-99.

(d) (ii) As per the recommendation of Second Police Commission State Government has decided in principle, to take following sections :—

i) Setting up of Regional Forensic Science Laboratories at Malda & Burdwan to reduce pressure of work on Forensic Science Laboratory in Calcutta.

ii) Opening of an Explosive Division at State Forensic Science Laboratory, Calcutta alongwith new units of State Forensic Science Laboratory in Calcutta for Serology, Computer & Photography.

iii) Setting up of a committee with representations from Home Deptt., West Bengal Police, Calcutta Police and Forensic Science Laboratory for monitoring cases received by FSL and preventing accumulation of such cases.

## রাসায়নিক সারের চাহিদা

*৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭১) **শ্রী আবু আয়েশ মন্ডল** ঃ কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বিগত ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে রাসায়নিক সারের মোট চাহিদা কত ছিল ;

(খ) সরবরাহকৃত সারের মোট পরিমাণ কত ছিল ; এবং

(গ) সরবরাহকৃত সারের মধ্যে কোন কোন প্রকারের সার কত ছিল?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে রাসায়নিক সারের চাহিদা ছিল নিম্নরূপ ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। নাইট্রোজেন | — | ৫,৯৮,৩২০ | মে. টন |
| ২। ফসফেট | — | ২,৬৬,০৫০ | ” ” |
| ৩। পটাশ | — | ২,০৩,৪৭০ | ” ” |
| মোট | — | ১০,৬৭,৮৪০ | মে. টন |

(খ) সরবরাহকৃত সারের মোট পরিমাণ ছিল নিম্নরূপ ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। নাইট্রোজেন | — | ৫,৪৬,৬২০ | মে. টন |
| ২। ফসফেট | — | ২,৫৯,৮৫৯ | ” ” |
| ৩। পটাশ | — | ১,৬৯,৬২৯ | ” ” |
| মোট | — | ৯,৭৬,১০৮ | মে. টন |

(গ) সরবরাহকৃত সারের মধ্যে বিভিন্ন প্রকারের সার ছিল নিম্নরূপ ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। ইউরিয়া | — | ৯,৭১,৩৪০ | মে. টন |
| ২। ডি. এ. পি. | — | ৩,১০,৯৬৭ | ” ” |
| ৩। এস. এস. পি. | — | ৩,৯০,৬৫৮ | ” ” |
| ৪। এম. ও. পি. | — | ২,১৪,২৮২ | ” ” |
| ৫। অ্যামোনিয়াম সালফেট | | ৪১,৪০৯ | ” ” |

| | | |
|---|---|---|
| ৬। ক্যালসিয়াম অ্যামোনিয়াম নাইট্রেট (ক্যান) | ১,৪,৩৭৬ | " " |
| ৭। ১০ ঃ২৬ ঃ২৬ | ১,১৪,২৬৫ | " " |
| ৮। ১৫ ঃ১৫ ঃ১৫ | ৫৫,২২৪ | " " |
| ৯। ২০ ঃ২০ ঃ ০ | ৫৫,২২৪ | " " |
| ১০। ২৩ ঃ২৩ ঃ ০ | ১,০৩০ | " " |
| ১১। ২৮ ঃ২৮ ঃ ০ | ২২,০৩৫ | " " |
| ১২। ১৪ ঃ৩৫ ঃ১৪ | ২১,৬৬৮ | " " |
| ১৩। ১৬ ঃ২০ ঃ ০ | ৩,৯০৯ | " " |
| ১৪। অ্যামোনিয়াম ক্লোরাইড | ২৯০ | " " |
| ১৫। ৮ঃ ৮ঃ ৮ | ৪৩৯ | " " |

## Tollygunge Poultry Farm

*384. (Admitted question No. *970) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Animal Resources Development Department be pleased to state—

(a) what is the capacity of Tollygunge Poultry Farm;

(b) what is the percentage of utilisation of the same; and

(c) has the Government any specific development programme of utilising the full capacity of the farm ?

**Minister-in-charge of the Animal Resources Development Department :**

(a) (i) The present housing capacity of the Tollygunj Farm is 6,000 birds of different age groups including 1,800 layers.

(ii) The hatching capacity of the hatcher of the said poultry Farm is 9,000 hatching eggs per week.

(iii) Marketing section of the Farm meeting the entire need of dietary egg of Govt., Hospitals located in Calcutta and Howrah. Beside this sale of table egg and dressed meat is being made through the sale counter located at the Farm. There is nearly storage capacity of 80,000 table eggs and approximately 12,00 eggs is being handled per day.

(b) (i) The available floor area is being 100% utilised whereas the hatching is nearly 70% utilised.

(ii) The storage capacity of the table egg is fully utilised and farm is also meeting the total demands of table egg for Govt. Hospitals.

(c) (i) A Proposal already been submitted for the construction of Poultry house (R.C.C. structure) worth of Rs. 56.00 lakhs (approximately) by our Department to Finance Department for approval.

(ii) The establishment process for experimental Quail Producing Unit in the farm has already been initiated.

(iii) The up-grading of the present pure breed R.I.R. stock by selection method has been taken at hand.

## যুগান্তর পত্রিকা

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬) শ্রী তপন হোড়ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

"যুগান্তর পত্রিকা" পুনরায় চালু করতে কোনও ব্যবস্থা রাজ্য সরকার নিচ্ছেন কি না?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মুখ্যমন্ত্রীর সচিবালয়ের শিল্প সংক্রান্ত বিশেষ সেল যুগান্তর-অমৃতবাজার পত্রিকা দুটি পুনরায় চালু করার উদ্দেশ্যে কর্মচারী প্রতিনিধিদের উপস্থিতিতে বর্তমান মালিক গোষ্ঠীর সঙ্গে কয়েকবার আলোচনা করেছে। মালিকগোষ্ঠী সম্পত্তি বিক্রয় করে বিক্রয়লব্ধ অর্থের দ্বারা কর্মচারিদের বকেয়া পাওনা, ব্যাঙ্ক-সহ অন্যান্য প্রতিষ্ঠানে দেনা মিটিয়ে পত্রিকা দু'টি পুনরায় চালু করার একটা প্রস্তাব দিয়েছে। কর্মচারিদের বকেয়া পাওনা সঠিকভাবে নির্ধারণ করার প্রয়াস শুরু হয়েছে। এ-ব্যাপারে কর্মচারিরা সহযোগিতা করছেন। অপরদিকে, মালিকপক্ষ প্রতিষ্ঠানটি লাভজনকভাবে চালানোর সমীক্ষা করার উদ্দেশ্যে বিশেষজ্ঞ প্রতিষ্ঠান নিয়োগের বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করছেন, বলে জানিয়েছেন।

রাজ্যে বন্ধ কলকারখানা

*৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৫) **শ্রী অশোককুমার দেব ঃ** শিল্প পুনর্গঠন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বন্ধ কলকারখানাগুলি খোলার ব্যাপারে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শিল্প পুনর্গঠন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) ব্যক্তি মালিকানাধীন বা কেন্দ্রীয় সরকার পরিচালিত সংস্থাগুলি সম্পর্কে বি. আই. এফ. আর. কর্তৃক অনুমোদিত পুনরুজ্জীবন প্রকল্পগুলিকে পশ্চিমবঙ্গ উৎসাহ দান প্রকল্প, '৯৩ অনুযায়ী বিভিন্ন সুবিধা এবং প্রয়োজনে বকেয়া বিক্রয়কর পরিশোধের জন্য স্বল্প সুদে ঋণ দেওয়া হয় ;

(২) পশ্চিমবঙ্গ শিল্প উপশম (বিশেষ সংস্থান) বিধি, ৭২ অনুসারে প্রয়োজনে শিল্প উপশম বিধি প্রয়োগ করে কোনও কোনও শিল্পকে লিক্যুইডেশনে যাবার হাত থেকে রক্ষা করা হয় ;

(৩) কারখানাগুলি পুনরুজ্জীবনের জন্য নিয়মিত পরিচালন কর্তৃপক্ষ, কর্মচারী ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠান, অপারেটিং এজেন্সি ও সংশ্লিষ্ট পক্ষগুলির সাথে আলাপ আলোচনা করা হয় ;

(৪) অফিসিয়াল লিক্যুইডেটরের অফিস থেকে লিক্যুইডেশনে পাঠানো কারখানাগুলি

কিনে চালানোর জন্য আগ্রহী প্রমোটারের খোঁজ করা হয় এবং সংশ্লিষ্ট সংস্থার কর্মচারিদের সঙ্গে ঐ প্রমোটারদের সমঝোতার ভিত্তিতে উচ্চ আদালতে তাদের সমর্থন করা হয় ;

(৫) বন্ধ ও রুগ্ন শিল্পগুলি প্রয়োজনে কিনে পরবর্তীকালে সেগুলি উপযুক্ত শিল্প উদ্যোগীদের দিয়ে চালাবার ব্যবস্থাও কখনও কখনও করা হয় ;

(৬) বন্ধ/রুগ্ন শিল্পের জমি বিক্রি করে সেই সব শিল্পের পুনরুজ্জীবনে সরকারি অনুমতিদান ও জমি বিক্রির তদারকি করে যাতে বিক্র-লব্ধ অর্থ পুনরুজ্জীবনের জন্য ব্যবহৃত হয় তার নজরদারি করা হয় ;

(৭) বন্ধ/রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবনের স্বার্থে কোম্পানিগুলির পুরানো বকেয়া ঋণগুলি পুনর্বিন্যাসের জন্য বা এককালীন পরিশোধের জন্য কলকাতা বিদ্যুৎ সরবরাহ কর্পোরেশন, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্যদ, বিক্রয়কর কমিশনার, ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠান সমূহের সঙ্গে আলাপ আলোচনা চালাবার ক্ষেত্রে উদ্যোগী ভূমিকা গ্রহণ করা হয়।

### উলুবেড়িয়ায় রবীন্দ্র ভবন

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৬) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

উলুবেড়িয়ায় রবীন্দ্র ভবনের কাজ কবে নাগাদ শেষ হবে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বলা সম্ভব নয় কারণ, রবীন্দ্র ভবনটি সরকারের নয়।

### খাঁকি ক্যাম্পবেল হাঁস প্রতিপালন

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৪) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, খাঁকি ক্যাম্পবেল হাঁস প্রতিপালনের ফলে রাজ্যের গ্রামীণ অর্থনীতিতে পরিবর্তন ঘটেছে ;

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে গ্রামীণ বেকার যুবক/যুবতীদের প্রশিক্ষণের চিন্তা-ভাবনা সরকারের আছে কি না ; এবং

(গ) থাকলে, দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী গ্রামীণ পরিবারগুলিতে প্রতিপালনের জন্য বিনামূল্যে ক্যাম্পবেল হাঁস সরবরাহের চিন্তা সরকারের আছে কি?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ঘটেছে বলে মনে করি।

(খ) হ্যাঁ, আছে।

(গ) বিবেচনাধীন।

## খরায় কৃষকদের সহায়তা

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫০) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত কৃষি রশুমে বাঁকুড়া-পুরুলিয়া জেলাসহ রাজ্যের বেশ কিছু এলাকাকে খরা কবলি ঘোষণা করার পর উক্ত এলাকায় কৃষি এবং কৃষি মজুরদের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিগত খরিফ মরশুমে পশ্চিমবঙ্গের খরা প্রপীড়িত এলাকাতে কৃষি ও কৃষি মজুরদের জন্য যে সব ব্যবস্থা নেওয়া হয়েছে সেগুলি নিম্নরূপ ঃ

(১) বিভিন্ন কৃষি উন্নয়নমুখী ও খয়রাতি প্রকল্পের মাধ্যমে বিনামূল্যে বিভিন্ন ফসলের উন্নতমানের বীজ শোধনের জন্য সর্বাঙ্গবাহী কীটনাশক, জীবাণু সার, ইত্যাদি মিনিকিটের মাধ্যমে খরা প্রপীড়িত কৃষকগণকে বিতরণ ব্যবস্থা।

(২) সুসংহত ধান্য উন্নয়ন প্রকল্প ও অন্যান্য রাজ্য সরকারি প্রকল্পের মাধ্যমে ভরতুকিতে উন্নতমানের ধানবীজ, কৃষি যন্ত্রপাতি, ছোট ছোট সেচের সরঞ্জাম খরা প্রপীড়িত কৃষকগণকে বিতরণ ব্যবস্থা।

(৩) বাণিজ্যিক ও সমবায় ব্যাঙ্কগুলির মাধ্যমে স্বল্পমেয়াদি কৃষিঋণ বিতরণ ব্যবস্থা।

(৪) বাড়তি শ্রম দিবস সৃষ্টির ব্যবস্থাপনা।

(৫) বকেয়া স্বল্পমেয়াদি কৃষি ঋণগুলিকে মধ্য মেয়াদিতে রূপান্তরিতকরণ।

## জেলা পুলিশ ও রেল পুলিশের মধ্যে সমন্বয় সাধন

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৭) শ্রী রবীন মুখার্জি ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলা পুলিশ ও রেল পুলিশের মধ্যে সমন্বয় সাধনের জন্য রাজ্য সরকার কি কোনও ব্যবস্থা নেওয়ার কথা চিন্তা-ভাবনা করছেন ; এবং

(খ) করে থাকলে, তা কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার জেলা পুলিশ, সি. আই. ডি., রাজ্য পুলিশ ও কলকাতা পুলিশকে নির্দেশ দিয়েছেন যেন তারা পরস্পরের মধ্যে সমন্বয় সাধনের জন্য নিয়মিত যোগাযোগ রক্ষা করে কাজ করেন।

## কর্ণগড় সংরক্ষণ

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭১) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় রানী শিরোমণির 'কর্ণগড়' সংরক্ষণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রথম পর্যায়ের কাজ এই বৎসরেই অনেকাংশে করা সম্ভব হবে বলে আশা করা যায়।

## বাংলাদেশ সীমান্তে ডাকাতির সংখ্যা

*৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২১২৬) শ্রী গৌতম চক্রবর্তী ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার বাংলাদেশ সীমান্তে ১৯৯৮-৯৯ আর্থিক বছরে মোট কতসংখ্যক ডাকাতির ঘটনা ঘটেছে ; এবং

(খ) তারমধ্যে কতসংখ্যক ডাকাত ধরা পড়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি।

(খ) একজন।

## সরকারি বীজখামার

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৪) **শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় সরকারি বীজখামারের সংখ্যা কত ;

(খ) উক্ত বীজ খামারের মোট চাষযোগ্য জমির পরিমাণ কত ; এবং

(গ) কোন কোন জাতের বীজ উক্ত খামারসমূহে উৎপন্ন হয়ে থাকে (খামারভিত্তিক হিসাবসহ)?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় সরকারি বীজ খামারের সংখ্যা ৯ (নয়)টি।

(খ) উক্ত বীজ খামারগুলির চাষ যোগ্য জমির পরিমাণ খামারভিত্তিক হিসাবে সহ নিম্নরূপ ঃ

| খামারের | চাষযোগ্য জমির পরিমাণ |
|---|---|
| ১। জেলা বীজ খামার ও ধান্য গবেষণা কেন্দ্র চুঁচুড়া | ১৪০.০ একর |
| ২। পুরশুড়া মহকুমা ব্যবহারিক গবেষণা খামার (SARF) | ২২.০ .. |
| ৩। সিঙ্গুর মহকুমা ব্যবহারিক গবেষণা খামার (SARF) | ১১.০ .. |
| ৪। পোলবা মহকুমা ব্যবহারিক গবেষণা খামার (SARF) | ২১.০ .. |
| ৫। আরামবাগ থানা বীজ খামার | ১৮.০ .. |

| | | |
|---|---|---|
| ৬। জাঙ্গিপাড়া থানা বীজ খামার | ১৯.৭৫ | .. |
| ৭। ধনিয়াখালি ডেল বীজ খামার | ১৬.৫ | .. |
| ৮। আদি সপ্তগ্রাম থানা বীজ খামার | ১৮.২১ | .. |
| ৯। বলাগড়া থানা বীজ খামার | ১৩.০ | .. |
| মোট | ২৮৭.৬৬ | একর |

(গ) যেসব জাতের বীজ উক্ত খামারসমূহে উৎপন্ন হয়ে তাকে, সেগুলির বিস্তৃত বিবরণ খামার ভিত্তিক হিসাব সহ নিচে দেওয়া হল ঃ

| খামারের নাম | শস্যের নাম | জাতের নাম | |
|---|---|---|---|
| ১। জেলা বীজ খামার ও ধান্য | উচ্চ ফলনশীল ধান | আই. ই. টি. | ৪০৯৪ |
| খামার ও ধান্য | | .. | ১৪১০৫ |
| গবেষণা কেন্দ্র | | .. | ১৪৪০০ |
| চুঁচুড়া | | .. | ১১২৭২ |
| | | .. | ১১৯০৪ |
| | | .. | ১১৮৭০ |
| | | .. | ১১৮৯৮ |
| | | .. | ১০৫২৬ |
| | | .. | ১০৫৪৩ |
| | | .. | ১১৬৬৫ |
| | | .. | ১১২৭১ |
| | | .. | ১১৯০১ |
| | | .. | ১১৯০১ |
| | | .. | ৫৬৫৬ |

| | | |
|---|---|---|
| | .. | ৪৭৮৬ |
| | .. | ১০২৯ |
| | | আই. আর. ৩৬,৪২,৬৪ বিপাশা মানস সরোবর, স্বর্ণমাসুরি, মহানন্দা, সুনীল, ললাট, লালী বাহন, সাম্বামাশুরি অমূল্য মাগুরি, রত্ন, গৌতম, পঙ্কজ, প্রভাত এন. সি.-৪৯২ পি. এল. আর. ১৬২, ৩৮১, সি. এন.-৯৩৭-৬-২সি. এন. এস.-৫৩৯ |
| | | সি. এন.-৫৪০ |
| | | এস. টি. ইউ.-৭০২৯ |
| ২। পুরশুড়া মহকুমা | | আই. আর-৩৬ |
| ব্যবহারিক গবেষণা | | আই. ই. টি.-৭০২৯ |
| খামার (SARF) | ঐ | পি. এল. আর.-৩৮১ |
| | | তুলসী, আই. ই. টি.-৮৫৮৫ |
| | বৈঞ্চা | লোকাল জাত |
| | সরিষা | বি-৯ |
| | গম | এইচ-পি-১৭৩১ |
| | তিল | রমা |
| ৩। সিঙ্গুর মহকুমা | উচ্চফলনশীল | আই. ই. টি. ৪০৯৪ |
| ব্যবহারিক গবেষণা | | ৮৫৮৫ |
| খামার (SARF) | ধান | পঙ্কজ, হাই ব্রিড ধান |
| | বৈঞ্চা | লোকাল জাত |
| ৪। পোলবা মহকুমা | উচ্চফলনশীল | রত্না, মাসুরি, |
| ব্যবহারিক গবেষণা | ধান | আই. ই. টি.-৪০৯৪ |
| খামার (SARF) | | ৫৬৫৬ |

| | | |
|---|---|---|
| | | এম. টি. ইউ.-৭০২৯ |
| | সরিষা | বি-৯ |
| | আলু | কুফরি জ্যোতি |
| | তিল | রম |
| ৫। আরামবাগ থানা | উচ্চফলনশীল | আই. আর-৩৬, |
| বীজ খামার | ধান | এস. টি. ইউ.-৭০২৯ |
| | | আই. ই. টি.-৮৫৮৫ |
| | ওল | • কাঙুর |
| | হলুদ | কস্তুরি |
| | কলাই | টি-৯ |
| | সরিষা | বি-৯, বি-৫৪ |
| | আলু | কুফরি জ্যোতি |
| ৬। জাঙ্গিপাড়া থানা | উচ্চফলনশীল | আই. ই. টি.-৪০৯৪ |
| বীজ খামার | ধান | ৮৫৮৫, ৪৭৮৬, |
| | | এস. টি. ইউ.-৭০২৯ |
| | | মানস সরোবর |
| | বেগুন | লোকাল জাত |
| | ওল | কাঙুর |
| | সরিষা | ১ব-৯, এম. সি.-১ |
| | তিল | রমা |
| ৭। ধনিয়াখালি থানা | উচ্চফলনশীল | রত্না, আই. টি. টি. |
| মডেল বীজ | ধান | ৪০৯[illegible], ৫৬৫৬, |
| খামার | | এম. টি. ইউ.-৭০২৯ |
| | সরিষা | বি-৯ |
| | আলু | কফু[illegible] জ্যোতি |
| ৮। আদি সপ্তগ্রাম | উচ্চফলনশীল | আই. ই টি. ৪৭৮৬ |

| | | |
|---|---|---|
| থানা বীজ | ধান | ৪০৯৪ |
| খামার | | এম. টি. ইউ.-৭০২৯ |
| | | হাইব্রিড—ধান |
| | কলাই | ডব্লিউ-বি-ইউ-১০৮ |
| | সরিষা | বি-৯ |
| | মটর | জি. এফ.-১৬৮ |
| | মসুর | ডব্লিউ. বি.-এল-৫৮ |
| | মুগ | বি-১ |
| | বৈঞ্চা | লোকাল জাত |
| | আলু | কফুরি জ্যোতি |
| | তিল | রমা |
| ৯। বলাগড় থানা | উচ্চফলনশীল | আই. ই. টি.-৪০৯৪ |
| বীজ খামার | ধান | ৫৬৫৬, ৮৯৫ |
| | | হাইব্রিড ধান |
| | ওল | কাণ্ডুর |

## সরকারি প্রযোজনায় চলচ্চিত্র নির্মাণ

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৯) শ্রী জটু লাহিড়ি ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৮ সালে রাজ্য সরকারের প্রযোজনায় ও অর্থানুকূল্যে কোনও চলচ্চিত্র নির্মিত হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, তার সংখ্যা কত?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৮-১৯৯৯ আর্থিক বছরে মোট ৯টি তথ্যচিত্র প্রযোজনা করা হয়েছে এবং ১টি কাহিনী চিত্র এন. এফ. ডি. সি.-র সঙ্গে যৌথ প্রযোজনায় নির্মাণ শুরু হয়েছে।

**কলকাতায় স্থায়ী যাত্রামঞ্চ**

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৪) **শ্রী সঞ্জয় বক্সী** ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় কোনও স্থায়ী যাত্রামঞ্চ করার সরকারি পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কোথায় নির্মিত হবে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বাগবাজারে গিরিশমঞ্চের ঠিক পাশের জমিতে নির্মাণ কার্য চলছে।

**বিভূতিভূষণের বসতবাটি সংরক্ষণ**

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *২২১৫) **শ্রী জ্যোতি চৌধুরি** ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিহারের ঘাটশিলায় অবস্থিত প্রখ্যাত সাহিত্যিক বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের ভগ্ন-জীর্ণ বসতবাটি সংস্কারের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে উক্ত সংস্কার হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনই বলা যাবে না।

**সরকারি থিয়েটারমঞ্চের উপদেষ্টা পর্ষদ**

*৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮১) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায়** ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সরকারি পরিচালনাধীন থিয়েটারমঞ্চগুলির পরিচালন বোর্ড কাদের দ্বারা গঠিত ;

(খ) উক্ত সব মঞ্চগুলির জন্য গঠিত পরিচালন বোর্ডের সদস্যদের কে নিয়োগ

করেন; এবং

(গ) গিরিশমঞ্চের পরিচালন বোর্ড কবে নাগাদ গঠিত হয়েছে ও তাতে সদস্য কারা কারা?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিচালন বোর্ড নয়, আছে উপদেষ্ট মন্ডলী, এই মন্ডলীতে রাজ্যের অগ্রণী নাট্য পরিচালক, অভিনেতা, সঙ্গীতজ্ঞ-সাহিত্যিকেরা থাকেন।

(খ) সরকার এই উপদেষ্টামন্ডলীর সদস্যদের নির্বাচন করেন।

(গ) গিরিশমঞ্চের বর্তমান উপদেষ্টামন্ডলী ২৯. ১২. ৯৫-এর বিজ্ঞপ্তিতে গঠিত হয়েছে। এতে আছেন ঃ সলিল চট্টোপাধ্যায়, শিব শর্মা, নীলকণ্ঠ সেনগুপ্ত, রুদ্রপ্রসাদ সেনগুপ্ত, মনোজ মিত্র, সংস্কৃতি অধিকর্তা, যুগ্ম-অধিকর্তা, (সংস্কৃতি) ও প্রশাসনিক আধিকারিক গিরিশমঞ্চ (আহ্বায়ক)।

## রাজ্যে চাল উৎপাদন

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮) **শ্রী কমল মুখার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে চাহিদানুযায়ী চাল উৎপাদন হয় কি না ;

(খ) গত আর্থিক বৎসরে (১৯৯৮-৯৯) মোট কত পরিমাণ চাল উৎপাদিত হয়েছিল; এবং

(গ) সরকার কর্তৃক কত চাল সংগৃহীত হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ এ রাজ্যে চাহিদা অনুযায়ী চাল উৎপাদন হয়।

(খ) ১৯৯৮-৯৯ সালে বোরো ধান এখন মাঠে থাকায় ঐ বৎসরের মোট চাল উৎপাদনের কৃষি পরিসংখ্যান এখনও নিরূপণ করা সম্ভবপর হয়নি।

(গ) চাল সংগ্রহের বিষয়টি কৃষি দপ্তরের এক্তিয়ার বহির্ভূত।

## সব্জির ফাটকাবাজি নিয়ন্ত্রণ

*৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** কৃষি (কৃষি-বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

খোলাবাজারে আলু, পেঁয়াজ ও অন্যান্য সব্জির ফাটকাবাজি নিয়ন্ত্রণে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষি (কৃষি-বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

একথা সত্যি যে প্রাকৃতিক বিপর্যয় রোগপোকার আক্রমণ প্রভৃতির কারণে বাজারে চাহিদার তুলনায় আমদানির ঘাটতি দেখা দিলে কোনও কোনও সময়ে আলু, পেঁয়াজ তথা অন্যান্য পচনশীল সব্জির মূল্যবৃদ্ধি লক্ষ্য করা যায়। এই সকল ক্ষেত্রে রাজ্যের কৃষিজ বিপণন দপ্তরের পক্ষ থেকে বাজারে পণ্যগুলির আমদানি ও দরের গতিবিধির উপর নিয়মিত নজরদারি অব্যাহত রাখা হয় ও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য সরকারকে এ সম্পর্কে অবহিত করা হয়।

কৃষি পণ্যের বেচাকেনায় সরাসরি হস্তক্ষেপ করে মূল্য নিয়ন্ত্রণের মতো কোনও আইন কৃষিজ বিপণন দপ্তরের হাতে না থাকলেও জরুরি ভিত্তিতে বিভিন্ন সময়ে আলু, পেঁয়াজের মূল্যবৃদ্ধি রোধ করতে এই দপ্তর কার্যকর ভূমিকা নিয়ে থাকে। যেমন গত বৎসর হিমঘর থেকে বার হওয়া ও রাজ্যের বাইরে চলে যাওয়া আলুর গতিবিধিকে কিছুটা নিয়ন্ত্রিত করার ফলে আলুর দর লাগাম ছাড়া হয়নি। অনুরূপভাবে পেঁয়াজের সরবরাহকে অব্যাহত রেখে মূল্য নিয়ন্ত্রণ করার লক্ষ্যে উদ্যোগ নেওয়ার কারণে পেঁয়াজ উৎপাদনকারী রাজ্যগুলি থেকে যোগান কিছুটা বৃদ্ধি পেয়েছিল।

## Atrocities on Women in the State

*400. (Admitted question No. *312) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether it is a fact that atrocities on women in the State are on the rise ;

(b) if not, the number of such cases registered in the State during

1997 and 1998 ;

(c) the position in this regard from 1992 to 1996 ; and

(d) if answer to (a) is in the affirmative—the reason(s) thereof?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) No.

(b) Atrocities on Women—

1997 ... 5,829

1998 ... 5,704

(c) ATROCITIES ON WOMEN

1992 ... 2919

1993 ... 4158

1994 ... 5075

1995 ... 5420

1996 ... 5546

(d) Question does not arise.

**বাংলা অভিধানগ্রন্থ**

*৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২) **শ্রী আবু আয়েশ মন্ডল :** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৮-৯৯ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ বাংলা অ্যাকাডেমি বেশ কয়েকখানি 'অভিধান'-গ্রন্থ প্রকাশের পরিকল্পনা গ্রহণ করেছিল ;

(খ) সত্যি হলে, অভিধানগ্রন্থগুলি কি কি ; এবং

(গ) প্রকাশনের কাজ বর্তমানে কোন স্তরে আছে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

১) বাংলা অ্যাকাডেমি বানান অভিধান

২) সাঁওতালি বাংলা সমশব্দ অভিধান—ক্ষুদিরাম দাস

৩) সাহিত্যের শব্দার্থকোষ—সুরভি বন্দ্যোপাধ্যায়

৪) বেঙ্গলি ল্যাঙ্গুয়েজ হ্যান্ডবুক—পুণ্যশ্লোক রায়

৫) বিদ্যার্থী বাংলা অভিধান

৬) প্রশাসন পরিভাষা সংকলন (পরিমার্জিত সংস্করণ)

উপরে প্রথম চারটি গ্রন্থ ইতিমধ্যে প্রকাশিত হয়েছে। পঞ্চম ও ষষ্ঠ গ্রন্থটি আগামী কবিপক্ষে প্রকাশ পাবে।

সন্ত্রাসবাদী কার্যকলাপ

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭০) **শ্রী অধীরঞ্জন চৌধুরি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

সন্ত্রাসবাদী কার্যকলাপ প্রতিরোধে সরকারের পরিকল্পনা কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সন্ত্রাসবাদিদের শক্ত হাতে দমন করা।

গোবীজ সংরক্ষণ

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৯) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গোবীজ সংরক্ষণে প্রয়োজনীয় তরল নাইট্রোজেন প্ল্যান্ট বর্ধমানের নবাবহাটে দীর্ঘকাল অচল হয়ে রয়েছে ; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) বিদ্যুৎ প্রবাহের অস্বাভাবিক হ্রাস-বৃদ্ধির ফলে প্ল্যান্টটির একটি গুরুত্বপূর্ণ যন্ত্রাংশ এয়ার-কম্পেসারটি ( ) পুড়ে যাওয়ার জন্য প্ল্যান্টটি বন্ধ হয়ে আছে।

## রাজ্যে ব্যাঙ্ক ডাকাতির সংখ্যা

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯২) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত তিন বছরে রাজ্যে কত সংখ্যক ব্যাঙ্ক ডাকাতির ঘটনা নথিভুক্ত হয়েছে ; এবং

(খ) উক্ত ঘটনায় জড়িত ধৃতের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | | |
|---|---|---|
| (ক) | ১৯৯৬ সালে | ৩টি |
| | ১৯৯৭ সালে | ১০টি |
| | ১৯৯৮ সালে | ২টি |
| | মোট | ১৫টি |
| (খ) | ১৯৯৬ সালে | ১২ জন |
| | ১৯৯৭ সালে | ৪৩ জন |
| | ১৯৯৮ সালে | ১২ জন |
| | মোট | ৬৭ জন |

## কৃষিসহায়ক (স্নাতক) পদ

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮২) **শ্রী রামপদ সামন্ত ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষি অগ্রগতির স্বার্থে প্রতি গ্রাম পঞ্চায়েতে একজন করে কৃষিসহায়ক (স্নাতক) পদ সৃষ্টি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Krishna Glass

*406. (Admitted question No. *836) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

(a) how many workers are there in Krishna Silicate & Glass (1987) Works Limited ; and

(b) what is the present position of the Company ?

**Minister-in-charge of the Industrial Reconstruction Department :**

(a) Total number of employees is 556. of officers is 8 and number of office staff is 76. Total number of workers is 472.

(b) There is no production since Sept. 1991 A phased revival scheme for manufacture of glass bottles is under implementation. With the implementation of the project, production is expected to commence in October, 1999.

## খরাত্রাণে সরকারি ব্যবস্থা

*৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫৬) **শ্রী সৌগত রায় ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) খরাত্রাণে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(খ) কোন কোন জেলা খরায় সর্বাধিক ক্ষতিগ্রস্থ হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রশ্ন দুইটি ১৯৯৯ সালের খরা সম্পর্কে করা হয়েছে, ধরে নিয়েঃ

ক) ১৯৯৯ সালের অনাবৃষ্টিজনিত খরা মোকাবিলায় সরকার প্রধানত নিম্নলিখিত ব্যবস্থাসমূহ গ্রহণ করেছেন।

(১) খরা পীড়িত এলাকার পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে, এজন্য নতুন নলকূপ খনন ছাড়াও পুরাতন অকেজো নলকূপগুলির দ্রুত সংস্কার করা হয়েছে।

(২) কৃষি সেচের জন্য সাধ্য এবং সামর্থ্য অনুযায়ি জল সরবরাহ করা হয়েছে।

(৩) কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে গ্রামীন কর্মহীন লোকদের কাজের এবং রুজির ব্যবস্থা করা হয়েছে।

(৪) জেলাস্তরে জেলা পরিষদের সভাধিপতি এবং রাজ্য স্তরে সংশ্লিষ্ট মন্ত্রিগণের নেতৃত্বে "মনিটারিং কমিটি" নিয়মিত পরিস্থিতির পর্যালোচনা এবং কর্মসূচি প্রণয়ন করেছেন।

(৫) নয়টি জেলার ৪১৬৮টি মৌজা খরা কবলিত বলে ঘোষণা করা হয়েছে।

(৬) এছাড়া পুরুলিয়া বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় ৮৮০ মেট্রিক টন খাদ্যশস্য বিশেষ খয়রাতি সাহায্য হিসাবে এবং পুরুলিয়া জেলাকে ৫০ হাটার টাকা নগদ খয়রাতি সাহায্য দেওয়া হয়েছে।

খ) বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, হুগলি, বর্ধমান, হাওড়া, দক্ষিণ ২৪ পরগনা, উত্তর ২৪ পরগনা এবং মালদা এ বছরের খরায় বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে।

**Mr. Speaker :** Now, the Question Hour is over. I find that Mr. Shyamadas Banerjee present here.

[12-00 — 12-10 p.m.]

..... **Noise** .....

**Mr. Speaker :** What is this ? I am on my leg, take your seat. Please, take your seat. There is a notice of priviliege against Shri Shyamadas Banerjee which I adjourned the other day. I find Mr. Shyamadas Banerjee present today in the House. Abu Ayes Mondal, you move your notice of privilege.

## PRIVILEGE MOTION

**শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** স্যার, আগেও আপনি নোটিশ দিয়েছেন। কিন্তু ৩ দিন অনুপস্থিত থাকার জন্য নোটিশ মুভ করা যায়নি।

স্যার, নোটিশ মুভ করছি। সাবজেক্ট হচ্ছে Notice of a Privilege Motion against Shri Shyamadas Banerjee, M.L.A. for conducting criminal offences by using his position as a member of W.B.L.A. by claiming false medical bills. আমি এই নোটিশের সঙ্গে সংবাদ প্রতিদিন সংবাদপত্রের ১২ই এবং ১৪ই জুন, ১৯৯৯ তারিখের ২টি সংবাদের প্রতিলিপি, ভুয়ো বিল বিধানসভায় তদন্তের মুখে কংগ্রেস বিধায়ক তাং-১২.৬.৯৯ এবং বিধায়কের বিলের ৪ ডাক্তার আসন না নকল তাং—১৪.৬.৯৯ দিয়ে বিধানসভার সদস্য হিসাবে ভুয়ো মেডিকেল বিল পেশ করে বিধায়ক শ্রী শ্যামাদাস বন্দ্যোপাধ্যায় বিধানসভার মর্যাদাহানি করেছেন এবং জনসমক্ষে বিধানসভাকে হেয় প্রতিপন্ন করেছেন।

এই বিধানসভায় রেল কুপনের অপপ্রয়োগের জন্য জনৈক সদস্য পূর্বে প্রিভিলেজ কমিটির কাছে ক্ষমা প্রার্থনা করেছিলেন।

বিধায়ক শ্রী শ্যামাদাস বন্দ্যোপাধ্যায় বিধানসভার সচিবের কাছে ভুয়ো নার্সিং হোম ও ঔষধের দোকানের নাম দিয়ে লক্ষাধিক টাকার বিল পেশ করে সভার সদস্যদের ও সভার মর্যাদা হানি করেছেন। বিষয়টি প্রিভিলেজ কমিটির কাছে প্রেরণ করে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য প্রস্তাব করছি।

অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক এবং আমার মনে হয় ওকে পুলিশ দিয়ে অ্যারেস্ট করানো হোক। (নয়েজ)

জালিয়াতির অভিযোগ এবং মারাত্মক দুর্নীতির অভিযোগের জন্য অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, এর ওপর আপনার কোনও বক্তব্য থাকলে, আপনি

বলুন।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সম্পর্কে দৈনিক পত্রিকার মেডিক্যাল বিলের ব্যাপারে যে সমস্ত অভিযোগ বেরিয়েছে, যার ভিত্তিতে অধিকার ভঙ্গের প্রস্তাব এসেছে, সেই বিষয়ে আমি কোনও অপরাধ করিনি, আমি নির্দোষ। আপনি এ ব্যাপারে তদন্তের ব্যবস্থা করুন। তদন্তের পর যে সিদ্ধান্ত নেওয়া হবে আমি সেই সিদ্ধান্ত মেনে নেব। নমস্কার।

**মিঃ স্পিকার ঃ** মিঃ আবু আয়েস মণ্ডল, এখন কথা হচ্ছে আপনি অন নিউজ পেপার রিপোর্ট নোটিশ অব প্রিভিলেজ দিয়েছেন; খবরের কাগজে আমি দেখেছি কয়েক দিন ধরে লিখছে। কিন্তু কথা হচেছ এন্টায়ারলি বেসড অন এ নিউজ পেপার রিপোর্ট ব্রিচ অব প্রিভিলেজ লাই করে কি না? এটা ফার্স্ট কথা। অপরাধ প্রমাণ না হওয়া পর্যন্ত আপনি কি অফেন্স নেবেন! অপরাধতো প্রমাণ হয়নি। খবরের কাগজে দিচ্ছে, ইনভেস্টিগেশন চলছে, কি হবে, না জানি না। ইনভেস্টিগেশন মে গো দিস ওয়ে অব দ্যাট ওয়ে। এই অবস্থায় কি প্রিভিলেজের মধ্যে আসে? অ্যাট্ দিস স্টেজ সেটাই দেখার। ভেরি ওয়েল, আই উইল পাস মাই রুলিং ল্যাটার অন। আমি প্রিভিলেজের ব্যাপারটা আগে দেখি, তারপর লেটার ইন দি কোর্স অব দিস ডে অর টু-মরো আমি রুলিং দেব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রুলিং দেয়ার আগেই প্রিভিলেজের ব্যাপারের কয়েকটা পয়েন্টে আমি একটু বলতে চাই।

**Mr. Speaker :** I am saying that on the basis of a Newspaper report, the Assembly Secretariat is enquiring into certain matter. A newspaper report is something — there may be enquiry, I am not going into that. The enquiry has not culminated. It may in this way or that way. It may end in any way. Before it comes to a culmination, whether a Breach of Privilege lies at all — that is the question here. This is the only question to be decided at this point of time. I will give my considered ruling. There are lot of precedents. Jharkhand Mukti Morcha case is there. There are many aspects. I have heard that a FIR has been lodged in the Police station. I have also heard that the High Court has issued certain directions. So, many aspects have to be considered. We have to be very dispassionate. We have to guard the interest of the Parliament, the rights of the Members, at the same time, we must

avoid the effort to hinder the process of justice or investigation. We have to go through the entire aspect. I have seen the proceedings. I am going through it. I am reading it. Jharkhand Mukti Morcha case is a voluminous case. Lot of things are there. I have started reading it. It will take some more time. I will try to give my ruling in course of the day, if not possible, I will give it tomorrow.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Kamal Mukherjee, M.L.A., Shri Sudhir Bhattacharya - M.L.A., and Shri Ramjanam Manjhi, M.L.A., on the subject of deplorable condition of State Hospital and Health Centres. The Second one is from Shri Sailaja Kumar Das - M.L.A. and Shri Sougata Roy - M.L.A., on the subject of reported murder of Shri Manas Choubey, Cong. (I) leader and Son of former M.P. Late Narayan Choubey on 27.06.99 at Khargapur and the third one is from Shri Sk. Daulat Ali on the Subject of exorbitant Electricity Bill causing sufferings to the common people.

The subject matters of all the Motion relates to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House.

The Members may call attention of the Ministers concerned through calling Attention Questions Mention etc.

I therefore with held my concent to all the Motions.

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল—গত ২৭শে জুন '৯৯ মেদিনীপুর জেলার খড়্গাপুর শহরে বেলা ১১টা নাগাদ প্রকাশ্য দিবালোকে কংগ্রেস নেতা মানস চৌবেকে কয়েকজন দুষ্কৃতি গুলি করে হত্যা করে। প্রত্যক্ষদর্শীদের বিবরণ অনুযায়ী উক্ত দুষ্কৃতিরা ক্ষমতাসীন বামফ্রন্টের একটি শরিক দলের সদস্য। জনসাধারণের প্রবল দাবিতে পুলিশ ওই রাজনৈতিক দলের কার্যালয়

তল্লাশি করে প্রচুর আগ্নেয়াস্ত্র, বোমা ইত্যাদি উদ্ধার করে। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। সারা পশ্চিমবঙ্গে বামফ্রন্টের প্রধান শরিকসহ অন্যান্য সব শরিক দলের আশ্রয় ও মদতপুষ্ট হয়ে সমাজবিরোধী ও দুষ্কৃতিরা এই রাজ্যকে তাদের স্বর্গ রাজ্যে পরিণত করেছে। আইনের শাসন সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। জনজীবনে নিরাপত্তা বলে কিছুই নেই। তাই আইনের শাসন প্রতিষ্ঠা ও রাজনৈতিক দুর্বৃত্তায়ন রুখতে এই ঘটনার মূল অভিযুক্ত জনৈক মাফিয়া ডন—রামবাবু-সহ অন্যান্য দুষ্কৃতিদের অবিলম্বে গ্রেপ্তার ও দৃষ্টান্তমূলক শাস্তির দাবি করছি।

[12-10 — 12-20 p.m.]

## Calling Attention

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged deterioration of law and order situation at Pingla Block in Midnapore due to anti-social activities encouraged by Trinamul Congrees and B.J.P. | : | Shri Rampada Samanta |
| ii) | Reported murder of Manas Choubey a Congress (I) leader on 27.6.99 at Kharagpur | : | Shri Jatu Lahiri<br>Shri Pankaj Banerjee<br>Shri Saugata Roy<br>Shri Abdul Mannan |
| iii) | Closure of Caledonion Jute Mill | : | Shri Ashok Kumar Deb |
| iv) | Scarcity of drinking water at Chandernagar Municipality in Hooghly | : | Shri Kamal Mukherjee |

I have selected the notice of Shri Jatu Lahiri, Shri Pankaj Banerjee. Shri Saugata Roy and Shri Abdul Mannan on the subject of reported murder of Manas Choubey, a Congress (I) leader on 27.6.999 at Kharagpur.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** স্যার, আগামী ৬ই জুলাই আমার বাজেটের দিন কলিং-অ্যাটেনশনের উত্তর দেব খড়্গপুরের ঘটনার ব্যাপারে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Home (Police) Department to make a statement on the subject of reported incident of train dacoity in Teesta Torsha Express on 14.6.99 (Attention called by Shri Deba Prasad Sarkar on the 17th June, 1999).

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিগত ১৪ই জন, ১৯৯৯ তারিখে রাত্রিবেলায় তিস্তা তোর্সা এক্সপ্রেস ট্রেনে ডাকাতি সম্বন্ধে বিধায়ক শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়—এর আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাব সম্পর্কে আমি আমার বিবৃতি দিচ্ছি।

বিগত ১৪ই জুন, ১৯৯৯ তারিখে, রাত্রি ১১টা থেকে সাড়ে ১১টার মধ্যে ৩১৪২ নং ডাউন তিস্তা তোর্সা এক্সপ্রেস এর এস-৪ নং রিজার্ভ কম্পার্টমেন্টে ডাকাতির ঘটনা ঘটে। জনা দশেকের দুষ্কৃতকারি এই ঘটনাই জড়িত। ঘটনাটি ঘটে মালদার পথে সামসি থেকে আদিনার মধ্যে। ডাকাত দল ঐ কম্পার্টমেন্টের যাত্রীদের মারধোর করার ভয় দেখিয়ে পাঁচ (৫) জন যাত্রীর কাছ থেকে ১১,৭০০ (এগার হাজার সাত শত) টাকা ও দুটি হাতঘড়ি লুঠ করে।

জানা গিয়েছে যে ঐ দুষ্কৃতকারিরা শিলিগুড়ি স্টেশনে ট্রেনে চাপে। ঐ ট্রেনে পুলিশের পাঁচ জনের (তিনজন পুলিশ কন্সটেবল ও দুই জন এন. ডি. এফ.-এর) একটি রক্ষী বাহিনী ছিল। কিন্তু তারা সামসী স্টেশনে নেমে যায়। ডাকাতদল এই পুলিশ বাহিনীর অনুপস্থিতির সুযোগ নিয়ে ডাকাতি করে। তারা রাত ১১টা ৩২ মিনিটে আদিনা স্টেশন পেরিয়ে যাওয়ার পরই, ট্রেনের হোসপাইপ কেটে ট্রেন থামিয়ে নেমে যায়। এ প্রসঙ্গে বলা যায় যে ট্রেনটি সামসী ও আদিনার মধ্যবর্তী কোনও স্টেশনে দাঁড়ায়নি।

জলপাইগুড়ির গোপাল চন্দ্র সরকারের অভিযোগক্রমে ভারতীয় দণ্ডবিধির ৩৯৫। ৩৯৭ ধারা অনুযায়ী মালদা জি. আর. পি. এফ. এ., ১৫.৬.৯৯ তারিখে, ৩৪ নং কেস রুজু করা হয়। কেসটি মালদা জি. আর. পি. এফ.-এর আই. সি. তদন্ত করছেন। রেল পুলিশের আই. জি. তদন্তের কাজ তদারকি করছেন।

রেল রক্ষী দলের তিনজন কনস্টেবল—সি। ১৩ শ্রীদাম মণ্ডল, সি।৪৫ গিবেন অধিকারী এবং সি।১৮১ ইউসুফ আলিকে গত ১৬.৬.৯৯ তারিখে রেল পুলিশের আই. জি.-র আদেশ অনুসারে সাময়িকভাবে বরখাস্ত করা হয়। এছাড়া দুজন এন. ডি. এফ.,—প্রিয়নাথ

মজুমদার এবং কালীপদ সিংহকে ঐদিন থেকেই, বাহিনী থেকে আপাতত সরিয়ে দেওয়া হয়েছে।

এখন অবধি এই ঘটনায় কাউকে গ্রেপ্তার করা সম্ভব হয়নি। তদন্ত চলছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রেল-ডাকাতি যেভাবে বাড়ছে তাতে আপনিও উদ্বেগ প্রকাশ করেছেন। আমার যেটা জিজ্ঞাস্য, তিস্তা-তোর্সা এক্সপ্রেসে গত ৪ঠা জুন ভয়ঙ্কর ডাকাতি হয়ে যায়।

শ্রী পরভীন আগরওয়াল বলে একজন মারা যায় এবং একজন জখম হয়। দেখা যাচ্ছে, ১০ দিনের মাথায় ঐ লাইনেই, ঐ এক্সপ্রেসেই আবার এরকম ডাকাতি হল। ১০ দিন আগে যেখানে এরকম ভয়ঙ্কর ডাকাতি হয়ে গিয়েছে তার থেকে শিক্ষা নিয়ে আগাম সতর্কতামূলক কোনও ব্যবস্থা রাজ্য পুলিশ প্রশাসনের পক্ষ থেকে দেওয়া হয়েছিল কিনা এবং সেইরকম ব্যবস্থা যদি নেওয়া হয়ে থাকে তাহলে আবার এরকম ডাকাতির ঘটনা ঘটল কেন? এই যে ডাকাতির ঘটনা ঘটছে এতে আমরা সকলেই উদ্বিগ্ন। আপনি নিজেও উদ্বেগ প্রকাশ করেছেন। সকলেই আমরা ভাবছি যে এটা কি করে কমানো যায় এ ক্ষেত্রে যেটা আমার স্পেসিফিক, কম্পোজিট প্রশ্ন সেটা হচ্ছে, পুলিশের সঙ্গে সমাজবিরোধীদের একটা অশুভ আঁতাত, একটা অশুভ চক্র গড়ে উঠেছে কি না? গড়ে উঠলে সেটা ভাঙার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? দ্বিতীয়ত, যেটা এর সঙ্গে যুক্ত, জি. আর. পি. এবং লোকাল পুলিশ, রেলওয়ে পুলিশ এই তিনের একটা কনসার্টেড ড্রাইভ-সমন্বয় সাধনের মধ্য দিয়ে করা যায় কিন্তু আমাদের যেটা কমন এক্সপিরিয়েন্স সেটা হচ্ছে দেখা একে অপরের ঘাড়ে দায়িত্ব চাপিয়ে দিয়ে দায়ভার স্খলন করার চেষ্টা করে—কনসার্টেড ড্রাইভ দূরের কথা। একে মোকাবিলা করার জন্য যে কমপিটেন্স, যে যোগ্যতা, যে এফিসিয়েন্সি দরকার সেটা প্রচণ্ডভাবে ল্যাক করছে। এই সমস্যাটা যেভাবে বাড়ছে সেদিকে দৃষ্টি রেখে আমার প্রশ্ন, নজরদারি ব্যবস্থাটা আরও জোরদার করার জন্য, কার্যকর করার জন্য এবং তার সঙ্গে সঙ্গে পরিকাঠামোটা আরও জোরদার করার জন্য কোনও সুনির্দিষ্ট সামগ্রিক পরিকল্পনা রাজ্য পুলিশ প্রশাসনের পক্ষ থেকে নেওয়া হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য অনেকগুলি প্রশ্ন একসঙ্গে করেছেন। আমি যতদূর বুঝেছি তার উত্তর দিচ্ছি। এই তিস্তা-তোর্সা এক্সপ্রেসে তিনবার ডাকাতি হয়েছে সাম্প্রতিককালে। আমি যেটার ব্যাপারে বিবৃতি দিলাম শুধু এই ক্ষেত্রে এখনও পর্যন্ত কারুকে গ্রেপ্তার করা যায়নি। কিন্তু বিগত ৪.৬.৯৯ তারিখে তিস্তা-তোর্সা এক্সপ্রেসে যে ডাকাতি হয়েছিল, সেই ডাকাতি যে করেছিল দলবল সহ তাদের সবাইকে গ্রেপ্তার করা

হয়েছে। তারপর কানু সান্যাল মহাশয় যখন ঐ তিস্তা-তোর্সা এক্সপ্রেসে করে আসছিলেন—ঠিক ডেটটা আমার এখনই মনে নেই—সেই সময় যে ডাকাতি হয় সেই সমস্ত ডাকাতদেরও গ্রেপ্তার করা হয়েছে এবং শুধু গ্রেপ্তার নয়, ডাকাতির মালপত্র পর্যন্ত বার করা হয়েছিল। আমি শুধু এইটুকুই বলতে চাই যে পুলিশ নিষ্ক্রিয়ভাবে বসে নেই। তিস্তা-তোস্তা এক্সপ্রেসে তিনটি ডাকাতির মধ্যে দুটির ক্ষেত্রে আমরা ধরতে পেরেছি, একটা, যেটা শেষের ডাকাতিটা সেটা ধরতে পারিনি। দ্বিতীয় কথা যেটা আপনি বললেন, স্টেট পুলিশের সঙ্গে জি. আর. পি.-র যোগাযোগ—এ ব্যাপারে আমাদের নিয়মিত—এটা একটা পদ্ধতিই আছে, আই. জি. লেভেলেও হয়, এস. পি. লেভেলেও মিটিং হয়। জি. আর. পি. এবং স্টেট পুলিশ তারা অর্থাৎ শিলিগুড়ির এস. পি., হাওড়ার এস. পি., শিয়ালদহের এস. পি., তারা স্টেট পুলিশের সঙ্গে এবং সি. আই. ডি'র সঙ্গে একই সঙ্গে কাজ করার চেষ্টা করছেন। তা না হলে এতোগুলি ব্রেক থ্রু করা যেত না। আর যে ব্যাপারে আপনি উদ্বেগ প্রকাশ করেছেন, আমি আগেও বলেছি, আবার বলছি, '৯৬ সাল থেকে ৯৭ সালে ডাকাতিটা অনেকটা কমে এসেছিল। কিন্তু '৯৮ সালে আবার একটু বেড়েছে। কিন্তু পরিস্থিতিটা, অবস্থাটা একেবারে যে নাগালের বাইরে তা নয়। '৯৮ সালে ৪০টি ডাকাতির ঘটনা ঘটেছিল, তারমধ্যে ৩৪টাতেই আমরা মামলা শুরু করেছি এবং ১৯টার ক্ষেত্রে চার্জশিট হয়ে গিয়েছে। কিন্তু সমস্যা যেটা হচ্ছে সেটা হল, ডাকাতির মামলাগুলির নিষ্পত্তি করা খুব মুশকিল। সবচেয়ে বড় মুশকিল হচ্ছে এভিডেন্স বা উইটনেস পাওয়া যায় না, উইটনেস আসতে চায় না। কে কোথায় চলে যায়। এই উইটনেস না পাবার জন্য দিনের পর দিন ধরে ডাকাতির মামলাগুলি চলে। এবং আপনাকে বলতে পারি যে, কিছুদিন আগে একজনকে গ্রেপ্তার করা হয়েছে এবং ১ বছর ৮ মাস ধরে নন-বেলেবেল কেসে কেস চলছে। ১ বছর ৮ মাস পরে বেরিয়ে এসে আবার ডাকাতি করেছে, আবার ধরা পড়েছে। কিন্তু এই কেস কবে মিটবে, এটা একটা বড় সমস্যা। আমি আইন বিভাগের সঙ্গে আলোচনা করছি যাতে রেল ডাকাতির কেস অন্য ভাবে দ্রুত নিষ্পত্তি করা যায় কিনা সেটা করার চেষ্টা হচ্ছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of the Home (Police) Department will make a statement on the subject of reported police firing at Charial Bazar under Budge Budge Police Station in South 24-Parganas district on 21-6-1999.

(Attention called separately by Shri Ashok Kumar Deb, Shri Sultan Ahmed and Shri Satya Ranjan Bapuli on the 23rd June, 1999).

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

বজবজে পুলিশের গুলি চালনা এবং হিংসাত্মক ঘটনায় কিছু ব্যক্তির মৃত্যু সম্পর্কে বিধায়ক শ্রী সুলতান আহমেদ, বিধায়ক শ্রী সত্যরঞ্জন বাপুলি এবং বিধায়ক শ্রী অশোকদেব মহাশয়গণের আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের ওপর আমি আমার বিবৃতি দিচ্ছি।

গত ২০.৬.৯৯ তারিখে রাত্রি ১০টা ২৫ মিনিট নাগাদ, ক্রিকেটের বিশ্বকাপের ফাইনাল খেলা শেষ হওয়ার পর জনৈক শঙ্কর ব্যানার্জি ও তার ৪০। ৫০ জন সহযোগী বজবজের চড়িয়াল বাজারে জড়ো হয়। তারা কিছু দোকান ও সাইন বোর্ড নষ্ট করে এই খবর পেয়েই থানা থেকে ঐ স্থানে পুলিশ পাঠানো হয়। পুলিশ হেমা মণ্ডলকে গ্রেপ্তার করে। একটি পুলিশ পিকেটও তখন সেখানে বসানো হয়। এছাড়া পুলিশ বাহিনী ওখানে টহল দেওয়ারও ব্যবস্থা করে, যদিও কোনও লিখিত অভিযোগ পুলিশ পায়নি।

পরের দিন (২১.৬.৯৯) বেলা সাড়ে দশটা নাগাদ একদল দুষ্কৃতিকারি চড়িয়াল মোড়ের কাছে সমবেত হয়। এ খবর পাওয়ার পর ওখানকার উপস্থিত পুলিশের লোকজন এবং স্থানীয় নেতৃত্ব, স্থানীয় লোকজন, ঐ সমবেত জনতাকে ঐ স্থান ত্যাগ করার জন্য বোঝাতে থাকেন, কিন্তু এতে ফল পাওয়া যায়নি। হঠাৎই ঐ সমবেত জনতা চড়িয়াল মোড়ের দোকান ইত্যাদি ভাঙচুর করতে এবং ঢিল ছুঁড়তে শুরু করে, পুলিশ ঐ উচ্ছৃঙ্খল জনতাকে সাবধান করে ও ঐ সমাবেশটাকে বেআইনি ঘোষণা করে। তাদের ওখান থেকে সরে যেতে বলে। কিন্তু তারা পুলিশের আদেশ না মেনে যথেচ্ছভাবে বোমা ছুঁড়তে থাকে এবং আগ্নেয় অস্ত্র থেকে গুলি চালাতে থাকে। এর ফলে, পুলিশের লোকেরা এবং আশে-পাশের লোকজন আহত হন।

জীবন ও সম্পত্তি রক্ষার উদ্দেশ্যে পুলিশ তাদের রাইফেল থেকে ১৫ রাউণ্ড গুলি ও পিস্তল থেকে ২ রাউণ্ড গুলি চালায়। এর ফলে কিছু দুষ্কৃতকারি আহত হয় ও সমবেত জনতা ঐ স্থান থেকে সরে যায়।

জনৈক ইউসুফ ওরফে ডোমকে বোমার আঘাতে ঐস্থানে মৃত অবস্থায় পড়ে থাকতে দেখা যায়।

পরে বাঙ্গুর হাসপাতালে ৭ (সাতজন) এবং ন্যাশনাল মেডিক্যাল কলেজে ২ (দুই) জনকে ভর্তির জন্য আনা হয়। এদের মধ্যে একজন—শেখ শাকিল ও শাকিল হোসেনকে মৃত অবস্থায় আনা হয়েছিল বলে জানান হয়। প্রাথমিক ডাক্তারি প্রতিবেদনে জানা যায় যে এদের মধ্যে ৩ (তিন) জন গুলির আঘাতে, ২ (দুই) জন বন্দুকের গুলির আঘাতে

এবং অন্য ৩ (তিন) জনে বোমার আঘাতে আহত হয়। এই ঘটনায় পুলিশের ৫ (পাঁচ) জন বোমার আঘাতে আহত হয়।

এই সূত্রে ভারতীয় দণ্ডবিধির ১৪৮। ১৪১। ৩৫৩। ১৮৬। ৩৩৭। ৩২৬। ৪২৭। ৩৩৭ ধারা এবং অস্ত্র আইনের ২৫। ২৭ ধারা ইণ্ডিয়ান এক্সপ্লোসিভস অ্যাক্ট এর ৯(বি) ধারা এবং মেইন্ট্যানান্স অব পাবলিক অর্ডার অ্যাক্ট এর ৯ ধারা অনুযায়ি বজবজ থানায় ২১.০৬.৯৯ তারিখে ৬০ নং কেস রজু করা হয়। পরে আগের দিনের ঘটনা নিয়ে একটি অভিযোগ পাওয়া যায়, এবং সেই সূত্রে ভারতীয় দণ্ড বিধির ১৪৮। ১৪৯। ৪২৭। ৫০৬। ৩৭৯ এবং অস্ত্র আইনের ২৫ ধারা অনুযায়ি বজবজ থানার ২১.৬.৯৯ তারিখে ৬১ নং কেস রুজু করা হয়।

দক্ষিণ ২৪-পরগনা জেলার ডি. এম. এবং এস. পি. ঘটনাস্থলে যান। ডি. আই. প্রেসিডেন্ট রেঞ্জ, এই কেসটিতে তদারকি করছেন। ঐ স্থানে একটি শক্তিশালী পুলিশ পিকেটও বসানো হয়েছে। পুলিশ বাহিনী থেকে টহলেরও ব্যবস্থা করা হয়েছে।

পুলিশ ২৩.৬.৯৯ তারিখের ঘটনায় শঙ্কর ব্যানার্জি সহ আর ৬ (ছয়) জনকে গ্রেপ্তার করেছে। তদন্ত চলছে।

ঐ গুলি চালনা সম্পর্কে প্রশাসনিক তদন্ত করা হবে বলে আদেশ দেওয়া হয়েছে।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা হোম মিনিস্টারের কাছ থেকে ঘটনাটি জানলাম। কিন্তু সেখানে যারা আহত এবং মারা গেছে, তারা ঐ ব্যাপারে জড়িত ছিল না। তারা এলাকার বাসিন্দা ছিলেন।

কাজেই তারা সমাজবিরোধী নয়। গুলি চালানোর একটা নিয়ম আছে সেটা আপনি ভাল করে জানেন। গুলি চালাতে গেলে প্রথমে লাঠি চার্জ করতে হয়, তারপর টিয়ার গ্যাস ছুঁড়তে হয়, তারপর গুলি চালাতে হয়। এখানে টিয়ার গ্যাস না ছুঁড়ে লাঠি না চালিয়ে হঠাৎ গুলি চালানোর কারণ কি সেটা বুঝতে পারছি না। গুলি যেভাবে চলেছে তাতে কারো বুকে লেগেছে কারো গলায় লেগেছে। কাজেই স্বাভাবিক কারণে দেখতে পাচ্ছি পুলিশ তাদের মোটিভেটেড হয়ে তাদের মারে। আমি চাই এই তদন্ত ভাল করে করা দরকার। পুলিশ নিষ্ক্রিয় ছিল কিনা জানা দরকার। পুলিশ যদি নিষ্ক্রিয় না থাকত তাহলে এই ঘটনা ঘটত না। আমি এই ঘটনায় যারা নিহত এবং আহত হয়েছে তাদের জন্য ক্ষতিপূরণের দাবি করেছি, কারণ তারা যে এলাকার বাসিন্দা সেটা রিপোর্টে পাওয়া গিয়েছে। সেই সঙ্গে আমি দাবি করেছিলাম যে এই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত করা হোক। আপনি কাগজে জানিয়ে ছিলেন তদন্ত হবে। আমরা চাই বিচার বিভাগীয় তদন্ত

হোক একজন সিটিং জাজকে দিয়ে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি আপনার মনগড়া কিছু কথা বললেন, প্রশ্ন করেননি। নিজের মতো বললেন কিছু কথা। তদন্তের কথা যেটা বললেন, আপনার সঙ্গে আমার কথা হয়েছিল, আমি বলেছিলাম প্রশাসনিক তদন্ত হবে। দক্ষিণ ২৪-পরগনার এ. ডি. এম এই তদন্ত করবেন। জুডিশিয়াল এনকুয়ারি হবে না, প্রশাসনিক তদন্ত হবে বলেছিলাম।

(গোলমাল)

দক্ষিণ ২৪-পরগনার এ. ডি. এম এই তদন্ত করবেন, এই সরকারি নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী অশোক দেব ঃ** যারা মারা গিয়েছে এবং যারা আহত হয়েছে তাদের ক্ষতিপূরণের দাবি করেছিলাম। আপনি বলেছিলেন দেখব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি পরিষ্কার বলছি, গুলি চালালেই ক্ষতিপূরণ পাওয়া যায় না। যে রায়টিং মব পুলিশকে আক্রমণ করে, বোমা মারে তাদের যদি কেউ মারা যায়, ভেবে দেখতে হবে এরা মারা গেলে ক্ষতিপূরণ দিতে হবে কিনা।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of the Relief Department to make a statement on the subject of reported loss of lives and properties at Sittong and Shelpu areas of Darjeeling Hills as a result of series of landslides since 21.6.99.

(Attention called by Shri Narbahadur Chhetri and Smt. Shanta Chhetri separately on the 24th June, 1999.)

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

কার্সিয়াং মহকুমায় ২টি ব্লক, ১নং ব্লক কার্সিয়াং, ২নং মিরিক ব্লক। উক্ত ধস কার্সিয়াং ব্লকে এবং সিতাং ৩নং গ্রাম পঞ্চায়েতে হয়। জায়গাটার নাম—

সেলফ বস্তি
২২.০৬.৯৯, ২টা ৬মিঃ ঘটনা ঘটে।
ধ্বসের কারণ—অতিরিক্ত বৃষ্টি।
মৃত—৭ জন।

আহত—১০ জন।
পাওয়া যাচ্ছে না—৩ জন।
সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত বাড়ি—১৩টি।
ক্ষতিগ্রস্ত লোকের সংখ্যা—৮৩ জন।

খবর পাওয়ার সাথে সাথে জেলা শাসক, জেলা পুলিশের অধিকর্তা, মহকুমার স্বাস্থ্যাধিকারিক ব্লকের অফিসার ও কর্মচারিগণ এবং অন্যান্য অধিকারিবৃন্দ, সিভিল ডিফেন্স কর্মিগণ অকুস্থলে রওনা হয়ে যান। সাথে যথেষ্ঠ পরিমাণে ওযুধপত্র নিয়ে যাওয়া হচ্ছে এবং আহতদেরকে শুশ্রুষা করার ব্যবস্থা করা হয়েছে। অস্থায়ী ত্রাণ শিবিরে ক্ষতিগ্রস্থ লোকদেরকে স্থানান্তরিত করে আশ্রয় শিবিরে দেওয়া হয়। তাদেরকে বিশেষ ক্ষয়রাতির সাহায্য দেওয়া হয়—৬০০ কেজি গম, অর্থ সাহায্য ৫ হাজার টাকা, কম্বল ২৮টি, গরম জামাকাপড় ২০টি, শাড়ি ২০টি, ধুতি ২০টি, ত্রিপল ৩০টি।

আহতদেরকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে স্থানান্তরিত করা হয়। আহতদের মধ্যে ৬ জনকে উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে চিকিৎসার জন্য পাঠানো হয়। আহতদের মধ্যে ১ জনের অবস্থা সঙ্কটজনক। রাজ্য সরকার মৃতদের নিকট আত্মীয়কে ২০ হাজার টাকা এককালীন অর্থ সাহায্য দেওয়ার ব্যবস্থা করেছে।

সেলফু বস্তি থেকে শিলিগুড়ি রাস্তা ধ্বসের জন্য বন্ধ ছিল। সিভিল ডিফেন্স এবং চা বাগানের কর্মিবৃন্দ কঠোর পরিশ্রম করে রাস্তা পরিষ্কার করে যাতায়াতের ব্যবস্থা করেন। মেডিক্যাল টিম ঐ শিবিরে এবং ঐ ঘটনা স্থলে অস্থায়ী চিকিৎসা শিবির স্থাপন করেছে। মৃতদের পোস্টমর্টেম করার পরে আত্মীয়স্বজনকে দাহ করার জন্য হাতে তুলে দিয়েছে।

ইহা সত্য যে, ১৯৯৮ সালের জুলাই মাসে এই মহকুমায় এই রকমের নিম্নলিখিত জায়গায় ধ্বস নেমেছিল।

১) নাফ্রিং বস্তি (সিতং—২ গ্রাম পঞ্চায়েত)।

২) বাইডাং ঝোড়া (সিতং—৩ গ্রাম পঞ্চায়েত)।

দক্ষিণ পশ্চিম সেলফু বস্তিতে ১৯৯৮ সালে কোনও ধ্বস নামার খবর নেই। ইহা সত্য যে, ১৯৯৮ সালে ৭ই জুলাই কার্সিয়াং মহকুমা এলাকায় অতিরিক্ত (১৬ দিন টানা) বৃষ্টির ফলে বিভিন্ন জায়গায় ধ্বস নেমেছিল।

বিশেষ ক্ষয়রাতি সাহায্য দেওয়া বাদেও সেই সময় দীর্ঘস্থায়ী ত্রাণ এবং পুনর্বাসনের ব্যবস্থা জেলা প্রশাসন করে থাকেন। জেলা শাসক বিশেষ কেন্দ্রীয় সাহায্যের অর্থভাণ্ডার

থেকে ১৩ লক্ষ টাকা ব্লক উন্নয়ন আধিকারিককে ৬৫টি বাড়ি তৈরির জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। ইন্দিরা আবাস যোজনা নিয়ম অনুসারে তার এই ঘরবাড়ির পুনর্বাসনের তথ্য বর্ণনা করা হল।

১) উত্তর নাম্রিং (সিতম—২)—৩০টি বাড়ি।

২) দুধীয়া বস্তি (সেন্টমেরিস গ্রাম পঞ্চায়েত)—১৩টি বাড়ি।

৩) বাইদুং ঝোড়া (সিতম—৩ গ্রাম পঞ্চায়েত)—২২টি বাড়ি।

সাধারণত প্রাকৃতিক দুর্যোগের জন্য সরকার ত্রাণ দপ্তর থেকে ২ হাজার এবং ১ হাজার টাকা যথাক্রমে সম্পূর্ণ এবং আংশিক ক্ষতিগ্রস্থ বাড়ির জন্য দিয়ে থাকে কিন্তু এই ঘটনার গুরুত্ব অনুসারে এবং দুর্গম এলাকায় বাড়ি তৈরির জন্য বিশেষ তহবিল থেকে ২০ হাজার টাকা করে প্রত্যেক বাড়ির জন্য অর্থ বরাদ্দ করা হয়েছিল। এই ঘরবাড়ি সম্পূর্ণ তৈরি হয়ে গেছে।

**বিকল্প যাতায়াতের ব্যবস্থা**

মানাসিতম এবং সিলফু বস্তির যাতায়াত এবং মাল পরিবহনের সুবিধার জন্য এবং ধ্বস প্রবণ এলাকা এড়িয়ে যাবার জন্য একটা আলাদা রুট ভায়া মানাসিতম—সুখিয়া পোখরি রাস্তা তৈরি করা হয়েছে। এই খরচ সাংসদের (এম. পি. এল. এ. ডি) ফাণ্ড থেকে দেওয়া হয়েছে।

১৯৯৮ সালে ধ্বসের পরে নতুন কিছু সংখ্যক আশ্রয় শিবির তৈরি করা হয়েছে। আরও কিছু সংখ্যক এইরকম জায়গা সনাক্ত করা হয়েছে। জরুরিকালীন অবস্থায় এইগুলি ব্যবহার করা হবে। তার সংক্ষিপ্ত বিবরণ দেওয়া হল।

১) চলা কমিউনিটি হল (এম. পি. এল. এ. ডি)।

২) পঞ্চবটী হাইস্কুল এবং প্রাইমারি স্কুল নতুনভাবে সনাক্ত করা হয়েছে।

৩) সেলফু বস্তি, সেরিকালচার অফিস।

৪) জি. এস. আই দলের পরিদর্শন।

জি. এস. আই. সংস্থার বিশেষজ্ঞদেরকে ঐ ঘটনাস্থল দেখার জন্য ডাকা হয়েছিল। তাঁদের মতে ঐ জায়গা (সেলফু এড়িয়া) বসে যাওয়া (সিংকিং জোন) এলাকার বলে চিহ্নিত। যদিও চূড়ান্ত রিপোর্ট জেলা প্রশাসন এখনও পায়নি।

জি. এস. আই.-এর দল পরিদর্শনের সময় স্থানীয় বাসিন্দাদের সতর্ক করে দেওয়া

হয়েছে।

১৯৯৯ সালের ২২শে জুনের ঘটনা গত বছরের '৯৮ সালের ধ্বস নামার এলাকা থেকে বেশ কিছু দুরে।

জেলা প্রশাসনের ঐখানে অস্থায়ি শিবির স্থান করেছে এবং ঘটনার উপর তীক্ষ্ণ নজর রাখছে।

হারিয়ে যাওয়া সংস্থার মধ্যে আর একটি মৃতদেহ ২৭.০৬.৯ তারিখে পেয়ে যাওয়ার খবরাখবর জেলা প্রশাসন দিয়েছে।

জেলা শাসক সংশ্লিষ্ট দপ্তরের সাথে ২৮.০৬.৯৯ তারিখে একটি জরুরি বৈঠক করেন, কেননা, গত কয়েকদিন যে বৃষ্টি হয়েছে সেটা অতিরিক্ত থেকে অতি অতিরিক্ত। তারজন্য ধ্বস নামার আশঙ্কা ও তার ব্যবস্থা নিয়ে আলোচনা করেন।

গত ২২শে জুনের ধ্বসের কারণ—

১) অতিরিক্ত বৃষ্টিপাত।

২) একটা ঝোড়ার পার ভেঙে জল বানিগুলোতে আঘাত করার জন্য এই ঘটনার উৎপত্তি।

## MENTION CASSES

[12-30 — 12-40 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ডায়মন্ডহারবার এলাকায় 'ফকিরচাঁদ কলেজ' দক্ষিণ চব্বিশ পরগনা জেলার একটি লিড্ কলেজ। সেই কলেজে পোস্ট গ্র্যাজুয়েট ক্লাস চালু হবার কথা মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী বলে এসেছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেই পোস্ট গ্র্যাজুয়েট ক্লাস সেখানে চালু হল না। সেই সঙ্গে সঙ্গে ঐ কলেজে বায়ো সায়েন্সে অনার্স নেই। জিওগ্রাফি সাবজেক্টের ওপর অনার্স হবে তিনি বলে এসেছিলেন। ওই দুটি সাবজেক্ট অনার্স পড়ার অনুমোদন দেবেন বলেছিলেন। এই বর্তমান শিক্ষার উন্নতিকল্পে এবং সম্প্রসারণকল্পে আমাদের শিক্ষামন্ত্রীর প্রচেষ্টা রয়েছে। কিন্তু তাসত্ত্বেও তাঁর কথা দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত ওই ফকিরচাঁদ কলেজে শিক্ষার উন্নতি তথা সম্প্রসারণকল্পে ওখানে পোস্ট গ্র্যাজুয়েট ক্লাস চালু হল না। অনার্স দেবার কথা বলে এসেছেন কিন্তু তাসত্ত্বেও ওই কলেজে অনুমোদন পাওয়া গেল না। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে

শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে শিক্ষামন্ত্রীর দেওয়া প্রতিশ্রুতি কার্যকর হয়।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্ট সরকার প্রতিটি পঞ্চায়েত এলাকায় একটি হাইস্কুল বা জুনিয়ার হাইস্কুল তৈরি করার পরিকল্পনা নিয়েছে। কিন্তু আমার নির্বাচনী এলাকা বালিবেড়িয়াতে আজ পর্যন্ত প্রাইমারি স্কুল ছাড়া হাইস্কুল তো দূরের কথা, জুনিয়ার হাইস্কুলও হল না। বালিবেড়িয়া গ্রাম পঞ্চায়েত এলাকার ছেলে-মেয়েদের ৭-৮ মাইল দূরে গিয়ে হাইস্কুলে বা জুনিয়ার হাইস্কুলে পড়তে হয়। সেই কারণে ছাত্র-ছাত্রীদের সুবিধার্থে বালিবেড়িয়া গ্রাম পঞ্চায়েত এলাকায় শান্তিপুরে অন্ততপক্ষে একটি জুনিয়ার হাইস্কুল এবং হাইস্কুল স্থাপন করা হোক বা অনুমোদন দেওয়া হোক এই আবেদন আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ফলতা বিধানসভায় মল্লিকপুর থেকে যে রাস্তাটি দক্ষিরালা, গুঠারি, মহাদেবপুর, গৌষপুর, পদ্মপুর, বৈদ্যখালি পর্যন্ত গিয়ে হুগলি নদীর পাড় পর্যন্ত গিয়েছে সেই রাস্তাটি অনিবার্যকারণে পঞ্চায়েতের চুরি-জোচ্চুরির কারণে রাস্তাটির কাজ বন্ধ হয়ে গেছে। ওই রাস্তা দিয়ে প্রচুর লোক যাতায়াত করে, ওটি একটি গুরুত্বপূর্ণ রাস্তা। ওই রাস্তাটি তৈরি করার জন্য যাতে জেলা পরিষদ টাকা দেয় তার আবেদন জানাচ্ছি। ওই রাস্তাটি দক্ষিণ ২৪-পরগনার ফলতা বিধানসভা শুধু নয়, হুগলি নদীর সঙ্গে যোগ থাকাতে হাওড়া জেলার বহুলোক নৌকা করে এবং অন্যভাবে এখানে যাতায়াত করে। যার ফলে হাওড়া জেলার সঙ্গে একটা সম্পর্ক রয়েছে। মল্লিকপুর থেকে যে রাস্তাটি দক্ষিনালা গুঠারী, মহাদেবপুর, গৌষপুর, পদ্মপুর বৈদমখালি পর্যন্ত গিয়ে হুগলি নদীর পাড় পর্যন্ত গিয়েছে ওই রাস্তাটি অবিলম্বে মেরামতি করার দরকার। বহু ছাত্র-ছাত্রী ওই রাস্তা দিয়ে যাতায়াত করে। পঞ্চায়েতের চুরি-জোচ্চুরির জন্য ওই রাস্তার কাজ বন্ধ হয়ে গেছে। ওই রাস্তার কাজ যাতে আবার চালু হয় তার ব্যবস্থা করুন। এই আবেদন রাখছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা ব্লকে ২০.৬.৯৯ তারিখ থেকে আজ পর্যন্ত দশ দিন ধরে বাস বন্ধ হয়ে রয়েছে।

কোনও ট্রেকার চলছে না, যোগাযোগ ব্যবস্থা সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে গেছে তৃণমূল এবং বি. জে. পি.-দের সন্ত্রাসের ফলে তাদের দাপটের ফলে, ব্যাপক বোমাবাজির ফলে।

গত ১ বছর যাবৎ পিঙ্‌লাতে শান্তিশৃঙ্খলা ভেঙে পড়েছে। গত ২০।৬।৯৯-তে পুলিশ এসে ৪ জন দুষ্কৃতিকারিকে গ্রেপ্তার করে নিয়ে যাওয়ার পরে তৃণমূল বি. জে. পি.-র সমর্থকরা বাস রাস্তার উপরে কাঠের লগ ফেলে রাস্তা অবরোধ করে। সেইদিন থেকে বাস চলাচল করছে না, বাস মালিকরা বাস চালাতে সাহস পাচ্ছে না। এই অবস্থার আমি নিরসন এর দাবি করছি এবং বাস চলাচল যাতে স্বাভাবিক হয় তারও দাবি করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী জটু লাহিড়ী :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বোটানিক্যাল গার্ডেন সারা ভারতবর্ষের মানুষের কাছে দর্শনীয় স্থান। এখানে রাজ্যের এবং বাইরের মানুষ আসেন বোটানিক্যাল গার্ডেন দর্শন করতে। এই বোটানিক্যাল গার্ডেন অন্য দিক থেকে যেটা আকর্ষণীয় সেটা হচ্ছে, এখানে বহু দামি গাছপালা আছে, বিরাট বটগাছ আছে, যা মানুষের দৃষ্টি আকর্ষণ করে। সেখানে সমাজবিরোধীদের আড্ডাখানা হয়ে গেছে। সেখানে যারা আসেন তাদেরকে তারা নানারকমভাবে টিজ করে উক্তত্য করে। বহু মূল্যবান গাছপালা ভেঙে তুলে নিয়ে গেছে। এখানে আর একটা ব্যাপার আছে, গঙ্গার ওপার থেকে যারা হেরোইন এর ব্যবসা করে তাদের পাচারের একটা সংযোগস্থল হয়ে গেছে এই বোটানিক্যাল গার্ডেন। তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি দর্শনীয় স্থানের নিরাপত্তা যাতে রক্ষিত হয় এবং সমাজবিরোধীদের যাতে উৎখাত করা হয় তার দাবি জানাচ্ছি।

**ডঃ রামচন্দ্র মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৩শে জুন আমি যখন বিধানসভার কাজে ব্যস্ত ছিলাম, সেই রাতেই আমার বাড়ির ছাদ থেকে সৌরশক্তির একটি ডাবল সাইজ-এর প্লেট চুরি গেছে। পরদিন থানায় অভিযোগ এবং তারপরেও কয়েকবার খেজুরী থানার সাথে যোগাযোগ করা সত্ত্বেও পুলিশ প্রশাসন বিশেষ কোনও গুরুত্ব দিচ্ছে না। যদি বিধায়করা বাড়ি ছেড়ে বিধানসভায় এলে তাদের বাড়িঘরের নিরাপত্তা না থাকে, তাহলে সাধারণ মানুষের নিরাপত্তার ক্ষেত্রে বিধায়কের কী করণীয় থাকতে পারে? এই বিষয়ে আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ও হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, মাধ্যমিকের পরীক্ষার ফলাফল প্রকাশ হওয়ার পর আজকে গোটা পশ্চিমবাংলায় উচ্চ মাধ্যমিকে ভর্তি হওয়ার ক্ষেত্রে হাহাকার পড়েছে। ফলে অভিভাবকরা ছাত্র-ছাত্রীর সমস্ত লাইন দিচ্ছে। রাজ্য সরকার ৩১-টি কলেজে উচ্চ মাধ্যমিকে ভর্তি হওয়া বন্ধ করে দিয়েছে। সেখানে উচ্চ মাধ্যমিকে কিছু স্কুলে উন্নীত করা

হয়েছে বা স্যাংশন করেছে। কলেজে যে ব্যাপক সংখ্যক ছাত্রছাত্রী পড়তে পারত এর ফলে সেটা ভর্তি হতে পারছে না। উচ্চমাধ্যমিকে ভর্তি হওয়ার ব্যাপারে কলেজে যে ভর্তি বন্ধ হয়ে গেল ফলে স্কুলে উচ্চ মাধ্যমিকে ভর্তির ব্যাপারটা মারাত্মক সমস্যা হিসাবে দেখা দেবে। যে সমস্ত স্কুলে অনুমোদন দিয়েছে, সেখানে শিক্ষক নেই, ল্যাবরেটরি নেই, সেখানে শিক্ষার স্ট্যাণ্ডার্ড ফল কমবে। তাই বলছি বিকল্প ব্যবস্থা না করে তারা কলেজ থেকে উচ্চ মাধ্যমিক তুলে দেবার যে ব্যবস্থা করলেন সেটা ঠিক হয়নি।

**শ্রী হাফিজ আলম সায়রানি** ঃ মিঃ ডেপুটি স্পিকার স্যার, আই. এস. আই.-এর ব্যাপারে এক শ্রেণীর সংবাদপত্র উত্তর দিনাজপুরের জেলা শাসক এবং মহকুমা শাসককে জড়িয়ে যেভাবে নিউজ করেছে তাতে এই মহকুমার মুসলিমরা স্বাভাবিকভাবে আতঙ্কিত এবং ভীত। সেই নিউজ যেভাবে করা হয়েছে মনে হচ্ছে ইসলামপুর মহকুমার যে মুসলিমরা আছে তারা সবাই আই. এস. আই.-এর এজেন্ট। সব মসজিদ এবং মাদ্রাসাগুলি আই. এস. আই.-এর ঘাঁটি। সেখানকার মুসলিমরা স্বাভাবিকভাবে এক জায়গা থেকে অন্য জায়গায় যেতে ভয় পাচ্ছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করছি ইসলামপুর মহকুমায় যে ভয়ভীতির সৃষ্টি হয়েছে তার থেকে মুসলমানদের রেহাই দেওয়ার জন্য এবং সরকার থেকে তাদের নিরাপত্তা দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী অশোককুমার দেব** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রী সুভাষবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল একটা মিনিবাস ওভারটেক করতে গিয়ে আমার গাড়িকে ধাক্কা মারে। লাকিলি আমার গাড়ির ড্রাইভার বেঁচে যায়। বাসের ড্রাইভারকে জিজ্ঞাসা করলে বলে আমার কিছু করার নেই। যারা সবে লাইসেন্স পাচ্ছে, সিটু ইউনিয়ন থেকে তাদের মিনিবাস, প্রাইভেট বাস চালাতে দেওয়া হয়। স্যার, আপনি দেখবেন যে প্রত্যেকদিন কোনও না কোনও জায়গায় মিনিবাস বা প্রাইভেট বাস ধাক্কা মারছে, অনেক জায়গায় মানুষ মারাও যাচ্ছে। কিন্তু এই ব্যাপারে সরকারকে বলে কোনও লাভ হচ্ছে না। এই অ্যাক্সিডেন্টের ফলে অনেক জায়গায় যানজট হচ্ছে, অনেক জায়গায় রাস্তা অবরোধ হচ্ছে। মিনিবাস এবং প্রাইভেট বাসের ওভারটেক বন্ধ করার ব্যবস্থা করা হোক।

**ডঃ নির্মল সিন্‌হা** ঃ নট প্রেজেন্ট।

**শ্রীমতী মিলি হীরা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ডিপার্টমেন্ট অফ হায়ার এডুকেশন, ডিপার্টমেন্ট অফ সায়েন্স অ্যাণ্ড টেকনোলজি, ডিপার্টমেন্ট অফ এগ্রিকালচার এবং তার সঙ্গে সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে বর্তমানে ফেলোশিপ হিসাবে বিশ্ববিদ্যালয়গুলি থেকে রিসার্চ স্কলারশিপের পরিমাণ হচ্ছে

১৮০০-২১০০ টাকা। সঙ্গে সঙ্গে ইউ. জি. সি., সি. এস. আই. আর, আই. সি. এ. আর. এদের স্কলারশিপের পরিমাণ হচ্ছে ৫০০০ টাকা এবং ভালো পরিমাণ কন্টিজেন্সি। এগ্রিকালচারাল রিসার্চ কাউন্সিল যাদের স্কলারশিপের পরিমাণ হচ্ছে ১৫০০-১৭৫০০ টাকা, ডিপার্টমেন্ট অফ সায়েন্স অ্যাণ্ড টেকনোলজির ১৩০০-২৫০০ টাকা। ফলে এখানে একটা বৈষম্য দেখা যাচ্ছে। এই বৈষম্য দূর করার ক্ষেত্রে ইউনিভার্সিটির স্কলারশিপ এবং রিসার্চের টাকার পরিমাণ বৃদ্ধি করা দরকার।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার প্রাক্তন স্বাধীনতা সংগ্রামীদের তিন হাজার টাকা প্রতি মাসে সাহায্য হিসাবে অনুদান দেয়। উত্তরপ্রদেশ সরকার সেই রাজ্যের স্বাধীনতা সংগ্রামীদের মাসিক ২,০০০ টাকা করে দেয় সাহায্য হিসাবে, মধ্যপ্রদেশ সরকার সাহায্য হিসাবে দেয় ২,৬০০ টাকা করে, অন্ধ্রপ্রদেশ এবং কর্ণাটক সরকার দেয় প্রতি মাসে ২,৫০০, উড়িষ্যা সরকার ২,৫০০ দেয়। কিন্তু গত ২১ বছরে এই বামফ্রন্ট সরকার স্বাধীনতা সংগ্রামীদের জন্য কোনও অর্থনৈতিক সহায়তার ব্যাপারে কোনও পদক্ষেপ নিলনা। বেশিরভাগ স্বাধীনতা সংগ্রামীই পরলোকগমন করেছেন, মুষ্টিমেয় যে কয়েক হাজার স্বাধীনতা সংগ্রামী বেঁচে আছেন তাদেরকে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে অর্থনৈতিক সাহায্য দিয়ে তাদের সম্মান জানানোর জন্য আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়াতে একটি ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার আছে। আমাদের প্রাক্তন কৃষি-শিল্প-বাণিজ্যমন্ত্রী কানাইলাল ভট্টাচার্য গ্রোথ সেন্টারের পরিকল্পনা গ্রহণ করেছিলেন। হাজার একর জমি সরকার অধিগ্রহণ করে। সেই শিল্পগুলো সরকারের কাছ থেকে সাহায্য নিয়েছিল, ব্যাঙ্ক থেকে টাকা নিয়েছিল। ছোট ছোট শিল্প গড়ে উঠেছিল, সেইগুলোর অধিকাংশ বন্ধ করে চলে এসেছে। এবং, সেই এলাকার মানুষ খুব অসহায় অবস্থার মধ্যে পড়েছে, যারা জমি দিল চাকরি পেল না। এই বিষয়ে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬ তারিখে চুঁচুড়া পৌরসভার পৌর বোর্ডের মিটিং ছিল। সেখানে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির গুণ্ডারা পৌরসভার চেয়ারম্যান ও কাউন্সিলরদের আক্রমণ করে। কাউন্সিলরদের মধ্যে সৌমিত্র ঘোষ, রূপক চ্যাটার্জি, সমীর সরকার চুঁচুড়া হাসপাতালে ভর্তি আছে। এর প্রতিবাদে চুঁচুড়ার জনগণ চুঁচুড়া বন্ধ ডেকেছিল। ব্যাপকভাবে কালেক্টর অফিস, জেলা-পরিষদ ইত্যাদিতে বিক্ষোভ দেখায় এবং স্বতঃস্ফূর্তভাবে বন্ধ করে সেখানকার জনগণ দেখিয়ে দিয়েছে যে, মার্কসবাদি কমিউনিস্ট

পার্টির হামলার প্রতিবাদ তারা করতে পারে কিনা।

*[12-50 — 1-00 p.m.]*

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। কারগিলে দেশের জন্য আমাদের সেনাবাহিনী প্রাণপণ লড়াই করছে। সেখানে প্রতিরক্ষা মন্ত্রীর অপদার্থতার জন্য অনেক বীর সৈনিককে প্রাণ দিতে হচ্ছে, অনেকে আহত হচ্ছেন। আমরা দেখছি তাকে ঘিরে পাড়ায় পাড়ায় রক্ত সংগ্রহ এবং তার পাশাপাশি অর্থ সংগ্রহও বেড়ে গেছে। আবার দেখছি খবরের কাগজে যে, বেসরকারি অনুষ্ঠানেও মিলিটারিরাও চলে যাচ্ছে। এসব করে কার্গিলে যারা যুদ্ধ করছে, তাদের মনোবল বাড়ছে কিনা দেখা দরকার। আর, ঐ সব রক্ত এবং অর্থ কোথায় যাচ্ছে, বা এর পেছনে কোনও রাজনৈতিক অভিসন্ধি আছে কিনা এই সম্পর্কে নির্দিষ্টভাবে তদন্ত করে এই হাউসকে জানানো হোক।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ কেরছি। কিছুদিন আগে পত্র-পত্রিকায় দেখলাম পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা দপ্তর একটা মারাত্মক সিদ্ধান্ত নিয়েছে—৩১টি কলেজে, যেখানে উচ্চমাধ্যমিক পড়াবার ব্যবস্থা ছিল, সেটা প্রত্যাহার করে নিয়েছে। এদিকে মাধ্যমিকের ফল বেরিয়েছে। উচ্চ মাধ্যমিকে ভর্তির জন্য অভিভাবকদের মধ্যে আতঙ্ক দেখা দিয়েছে। বর্ধমান জেলার দুটো কলেজ বর্ধমান—রাজ কলেজ এবং আসানসোল বি. বি. কলেজ—এই ব্যবস্থা ছিল সেটা উইথড্র করে নিয়েছে। এইগুলো পুনর্বহাল না করলে মাধ্যমিকে পাশ করা ছাত্র-ছাত্রীরা উচ্চ মাধ্যমিকে পড়ার সুযোগ পাবে না। আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরের এই হঠকারি সিদ্ধান্ত প্রত্যাহারের দাবি, আবেদন জানাচ্ছি।

**মহঃ হান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রামপুরহাট স্টেশন চত্বরে, তথা গোটা পশ্চিমবঙ্গের বিভিন্ন স্টেশন চত্বরে শ্রমজীবী মানুষরা ব্যবসা করে আসছে দীর্ঘদিন ধরে। হঠাৎ দেখছি রামপুরহাট সহ সমস্ত স্টেশন থেকেই শ্রমজীবী মানুষদের সরিয়ে দিচ্ছে। আমাদের সরকারের পক্ষ থেকে যেন রেল কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করে—রেলের আইন মেনে ঐ সমস্ত শ্রমজীবী মানুষেরা যাতে কাজকর্ম করে খেতে পারে, তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**ডঃ নির্মল সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার এলাকা মগরাহাট পূর্ব বিধানসভা কেন্দ্রের স্বাস্থ্যকেন্দ্র সম্পর্কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ওখানে যে স্বাস্থ্যকেন্দ্র আছে, সেখানে যে ডাক্তার আছেন, তারা এমনভাবে নিজেদের

মধ্যে অ্যাডজাস্ট করেছেন যে, ৩-৪ জন থাকা সত্ত্বেও প্রতিদিন একজন করে ডিউটি দেন। ফলে অসুবিধা হচ্ছে। (২) হচ্ছে—মোহনপুরে যে সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে সেখানে চুক্তিভিক্তিক ডাক্তার নেওয়া হয়েছে। কিন্তু চুক্তি শেষ হয়ে যাওয়ার পরে ৩-৪ মাস হয়ে গেলেও সেখানে ডাক্তার নিয়োগ করা হচ্ছে না। এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** রবিবার দিন মেদিনীপুর শহরে একটা গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে। প্রাক্তন এম পি শ্রী নারায়ণ চৌবের ছেলে মানস চৌবেকে প্রকাশ দিবালোকে গুলি করে হত্যা করেছে। এর প্রতিবাদে মেদিনীপুরে বন্ধ হয়েছে এবং গতকালও মেদিনীপুরে শান্তিপূর্ণ বন্ধ হয়েছে। মানস চৌবের মৃতদেহ নিয়ে শ্রী জ্ঞানসিং সোহনপাল সহ অন্যান্যরা মিছিল করেছেন। এই ঘটনার জন্য দায়ী রামবাবু বলে একজন সমাজবিরোধী যিনি আগে সি পি এমে ছিলেন, এখন ফরোয়ার্ডব্লকে যোগদান করেছেন। তাকে এখনও, গ্রেপ্তার করা হয়নি। ফরোয়ার্ড ব্লকে অনেক অফিস ক্ষুব্ধ জনতা জ্বালিয়ে দিয়েছে। পুলিশ ফরোয়ার্ডব্লকের অফিস থেকে অস্ত্রশস্ত্র পেয়েছে। পুলিশ এ ব্যাপারে কড়া ব্যবস্থা নিক এবং রামবাবুকে গ্রেপ্তার করা হোক। ফরোয়ার্ডব্লকের সমস্ত অফিস সিল করে সেখানে এনকোয়ারি করা হোক যাতে সেখানে কোনও অস্ত্র লুকিয়ে রেখেছে কিনা এবং এই ঘটনা যাতে না ঘটে, সে ব্যাপারে দৃষ্টি দেওয়া হোক।

**শ্রী বিজয় বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনা মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা রামপুর, গোপালপুর, লক্ষ্মণপুর এবং বুধপুর এই ৪টি এলাকায় বিদ্যুতের তার চুরি হয়ে গেছে এবং এই ঘটনার ফলে ওই এলাকাগুলিতে বিদ্যুৎহীন অবস্থায় আছে। ওই এলাকায় মানুষ বিদ্যুৎ পরিষেবা থেকে বঞ্চিত এবং অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পি ডবলু ডি মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর বিধানসভা কেন্দ্রের দুটো শহর চন্দননগর এবং ভদ্রেশ্বর এই শহর দুটোর ভিতর দিয়ে জি টি রোড একটা গুরুত্বপূর্ণ রাস্তা গেছে। এটার অবস্থা অত্যন্ত ভয়াবহ, সেখানে বড় বড় গর্ত আছে। প্রতিদিন দুর্ঘটনা ঘটেছে। এই জি টি রোডের দু ধারে হাইড্রেন গেছে। কিন্তু সেই হাইড্রেনের ঢাকনা নেই। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী কিরিটি বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকায় হাটুগ্রাম অঞ্চলে প্রাইমারি হেলথ সেন্টারে ৪ মাস ধরে কোনও ডাক্তার নেই। এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী রামজনম মাঝি ঃ** স্যার, আমি স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে বলছি। আমার এলাকা উলুবেড়িয়ার ই. এস. আই হসপিটালে ঠিকমতো চিকিৎসা হয় না। ওখানে ডাক্তাররা ঠিকমতো ভিজিট করে না। ডাক্তাররা পার্ট টাইম করার পরে নার্সিং হোমে চলে যায়। ডাক্তার পাওয়া যায় না। ৫ বছর থেকে একটা অ্যাম্বুলেন্স ব্রেকডাউন হয়ে পড়ে আছে কিন্তু এখনও পর্যন্ত তাকে সারানো হয়নি। রোগীদের অন্য জায়গায় নিয়ে যাওয়ার জন্য কোনও বিকল্প ব্যবস্থা এখনও হয়নি। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

[1-00 — 2-00 p.m.](including adjournment)

**শ্রী শীতলকুমার সর্দার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র সাঁকরাইলের নিউ আন্দুল এইচ. সি. স্কুল একটি হাই স্কুল আছে। সেই হাই স্কুল থেকে বহু কৃতী ছাত্র পাশ করেছে। এই বছরে ১১৯ জন ছাত্রের মধ্যে ৭৪ জন প্রথম ডিভিসনে, ২১ জন স্টার পেয়েছে। বাদবাকি সেকেণ্ড ডিভিসনে পাশ করেছে। ১০।১৫ বছর ধরে এই রেজাল্ট খুবই ভাল। মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি স্কুলটিকে উচ্চমাধ্যমিকে উন্নীত করা হোক।

**শ্রী অসিতকুমার মাল ঃ** স্যার, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে দুজন মাননীয় সদস্য বলেছেন। আমিও বলছি বিভিন্ন কলেজ থেকে হায়ার সেকেণ্ডারি তুলে দেওয়া হচ্ছে। এর ফলে ছাত্ররা এবং অভিভাবকগণ আতঙ্কিত। আরেকটা কথা বলতে চাই মিশনারীজ স্কুলগুলো কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের কাছ থেকে প্রচুর টাকা যায় কিন্তু তারা স্কুলে হায়ার সেকেণ্ডারি পড়ায় না। বিভিন্ন যে স্কুলগুলো উচ্চমাধ্যমিকে উন্নীত হতে চায় আগে তাদের স্যাংশন দেওয়া হোক। কলেজগুলোতে হায়ার সেকেণ্ডারি তুলে দেওয়ার আগে। এই দাবি জানাচ্ছি।

**শ্রী মহববুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার উত্তর মালদাতে চাঁচল মহকুমার উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের একটি ডিপো আছে। তার অচলাবস্থা চলছে। এখান থেকে যে বাসগুলো চলত। চাঁচল থেকে বালুরঘাট, রায়গঞ্জ, কুচবিহার, বহরমপুর, শিলিগুড়ি, কলকাতা এতগুলো বাস বন্ধ হয়ে গেছে। এখানে সাত হাজার পাঁচশো কর্মচারী কাজ করে। তারা নতুন পে স্কেল পাচ্ছে না। বর্তমান পে-স্কেল থেকে তারা বঞ্চিত হচ্ছে। পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এই কর্মচারিরা নতুন পে স্কেল হিসাবে বেতন পায় এবং কলকাতায় একটি নতুন ডিপো করার প্রস্তাব নেওয়া হয়েছিল সেই প্রস্তাব গ্রহণ করে ডিপোর কাজ চালু

করা হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজ ১০ দিন হয়ে গেল ফুড মিনিস্টারের দপ্তরের সামনে এম. আর. ডিলাররা রিলে অনশন করছে। মন্ত্রীর স্যার, বিয়ে করার সময় আছে কিন্তু এদের সাথে দেখা করার সময় নেই। আমি তার দৃষ্টি আকর্ষণ করেছি, কর্ণ আকর্ষণ করেছি কিন্তু কোনও ফল হয়নি। কি আকর্ষণ করলে লাভ হবে জানাবেন কি?

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্যার, আজকে সভাতে উল্লেখপূর্বে বহু সদস্য বলেছেন যেকথা, মাধ্যমিকের ফলাফল প্রকাশিত হয়েছে এবং ভর্তির একটা তীব্র সমস্যা। ৩৪টা স্কুল থেকে উচ্চ মাধ্যমিক প্রত্যাহার করে নেওয়া হয়েছে। যার ফলে আরও সমস্যা তীব্র হবে, আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি সেই সমস্ত বিদ্যালয় যেখানে পরিকাঠামো আছে সেগুলিকে উচ্চ-মাধ্যমিক করা হোক।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের তাপস ব্যানার্জি এবং সরকার পক্ষের জয়ন্ত বিশ্বাস এবং আমি দাবি করছি, যে আমাদের রাজ্যে ৩৯টি কলেজ থেকে দ্বাদশ শ্রেণী কেড়ে নেওয়া হয়েছে। মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশিত হয়েছে। আজকে ছাত্র-ছাত্রী এবং তাদের অভিভাবকরা রাস্তায় রাস্তায় দৌড়ে বেড়াচ্ছে যে তাদের ছেলেমেয়েদের কোথায় ভর্তি করবে এই ভেবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যালয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে পরিমাণ মাধ্যমিক বিদ্যালয় আছে সেই সম পরিমাণ বিদ্যালয়কে দ্বাদশ শ্রেণীতে রূপান্তরিত করা হোক।

**শ্রী সমর হাজরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী বলেছিলেন যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে হোমিওপ্যাথি ডাক্তার নিয়োগ করা হবে। আমি খোঁজ-খবর নিয়ে জেনেছি যে অনেক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে হোমিওপ্যাথি ডাক্তার নেই। আজকে গ্যাট চুক্তির ফলে ৫০ পয়সার ট্যাবলেট ৮ টাকায় কিনতে হচ্ছে। তাই আমি অনুরোধ করছি হোমিওপ্যাথি চিকিৎসা চালু করার, এতে গ্রামাঞ্চলের গরিব মানুষ উপকৃত হবে।

**শ্রী প্রবোধ পুরকায়স্থ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন গত কয়েক দিন আগে সুন্দরবন এলাকায় প্রবল ঘুর্ণি ঝড় ঠাকুরানি, রায়মঙ্গল, কুলতলি, গোসাবা, পাথরপ্রতিমায় নদী বাঁধ ভেঙে জল ঢুকেছে এবং সেখানে হাজার হাজার মানুষ গৃহচ্যুত হয়েছে। তার মধ্যে গোসাবা, লাহিড়ীপুর, সাতজেলিয়ায় ঘরবাড়ি ভেঙেছে। সেখানে নদী বাঁধ মেরামতের

কোনও ব্যবস্থা হচ্ছে না, রিলিফের কোনও ব্যবস্থা হচ্ছে না, পানীয় জলের অভাবে সেখানে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। আমি এই ব্যাপারে মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। সেখানে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিল্প নগরী হলদিয়ায় এন. এইচ.-৪১ নন্দকুমার হাইরোড থেকে বহু শ্রমিক নিত্য যাতায়াত করেন। সকালেবেলায় যখন তারা যায় তখন বাস থাকে না, তাদের ট্রাকে করে যেতে হয়। গত ২১.৬.৯৯ তারিখে ট্রাক উল্টে ৩ জন লোক মারা যায় এবং এর এক মাস আগেও এই রকম ঘটনা ঘটে এবং কয়েক জন মারা যায়। এই দুর্ঘটনা সেখানে প্রায়ই হচ্ছে। আমি দাবি করছি সেখানে বাসের সংখ্যা বাড়ানো হোক যাতে তারা ভালোভাবে যাতায়াত করতে পারে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার ২টার সময় মিলিত হব।

(At this stage the House was adjourned till 2-oo p.m.)

(After recess)

[2-00 — 2-10 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 40

**Mr. Speaker :** There are 21 cut motions to Demand No. 40. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Sankar Singha, Shri Tarak Bandyopadhyay, Shri Shashanka Shekhor Biswas, Shri Shyamadas Banerjee, Shri Pankaj Banerjee and Shri Kamal Mukheree : Shri I, beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যাক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় কান্তি বিশ্বাস মহাশয় ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরের জন্য ৪০ নম্বর দাবির অন্তর্ভুক্ত যে ৩৭ কোটি ৭৬ হাজার টাকার দাবি

মঞ্জুরের আবেদন পেশ করেছেন আমি তার বিরোধিতা এবং কংগ্রেস সহ অন্যান্য বিরোধী দলের আনীত কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি।

স্যার, আমি যখন বলতে উঠি তখন আমাদের একজন মাননীয় সদস্য বললেন স্বাধীনতার ৫২ বছর পরেও কেন এই দপ্তর আছে এবং আর কতদিন থাকবে? অত্যন্ত প্রাসঙ্গিক প্রশ্ন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেদিন ভারতবর্ষ বিভক্ত হয়েছিল সেদিন পাকিস্থানেরও দুটো ভাগ হয়েছিল। সেদিন পূর্ব পাকিস্তান অর্থাৎ অধুনা বাংলাদেশকেও ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন করে পাকিস্তানের সঙ্গে জুড়ে দেওয়া হয়েছিল। কিন্তু আমাদের প্রশ্ন আজকে পশ্চিম-পাকিস্তান থেকে আসা উদ্বাস্তু এবং পূর্ব-পাকিস্তান থেকে উদ্বাস্তুদের অবস্থাটা কি দাড়িয়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি নিজে উদ্বাস্তু কলোনিতে থাকি এবং উদ্বাস্তুদের সমস্যা নিয়ে আমি গোড়া থেকেই আন্দোলন করে আসছি। স্যার, ৫০-এর দশকে দেখেছি তৎকালীন কেন্দ্রীয় ত্রাণমন্ত্রী মেহেরচাঁদ খান্না প্রধামন্ত্রী জওহরলালের নেতৃত্বে উদ্বাস্তুদের সমস্যার সমাধানের জন্য একের পর এক পরিকল্পনা করেছিলেন। তখন পশ্চিম-পাকিস্তান থেকে আসা উদ্বাস্তুরা নিজেদের এগিয়ে নিয়ে গিয়ে জাতীয় মূল স্রোতে মিশে গেছেন। আমি বারে বারে, গত ২০ বছর ধরে বিভিন্ন সময়ে হরিয়াণা, দিল্লি, উত্তরপ্রদেশ, প্রভৃতি বিভিন্ন জায়গায় গিয়ে পশ্চিম-পাকিস্তানের উদ্বাস্তুদের খোঁজার চেষ্টা করেছি। কিন্তু দেখেছি সেখানে এইরকম কোনও জনগোষ্ঠী নেই। তার কারণ তদানিন্তন কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা মাফিক পশ্চিম-পাকিস্থানের উদ্বাস্তুরা নিজেদের সামাজিক উন্নতি ঘটিয়ে জাতীয় জীবনে মিশে গেছেন। পশ্চিমবাংলায় ৫০-এর দশকের চেহারা কি ছিল? কিছু কিছু উদ্বাস্তু তখন পশ্চিমবাংলায় এসে মাথা গোঁজার চেষ্টা করেছিল। ডাঃ বিধানচন্দ্র রায় যখন তাদের নিয়ে সুষ্ঠ উদ্বাস্তু পুনর্বাসন-এর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে গিয়েছিলেন তখন কেন্দ্রীয় সরকার তাদের জন্য দণ্ডকারণ্যে পুনর্বাসনের পরিকল্পনা গ্রহণ করেছিলেন। কিন্তু সেদিন ঐদিকে বসা আজকের মুখ্যমন্ত্রী হাওড়া স্টেশনে পিকেটিং করে বসে ছিলেন এবং দণ্ডকারণ্যে যাতে ঐ উদ্বাস্তুদের পাঠানো না হয় তার দাবি করেছিলেন। এবং আরো বলেছিলেন, দণ্ডকারণ্য—সেখানে সীতা হরণ হয়ে যায়ত রামের সীতা। তোমাদের পরিবারের সীতাও হরণ করে নিয়ে যাবে। তোমরা যাবেনা।' মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোটি কোটি টাকা ব্যয় করে উদ্বাস্তুদের জন্য পুনর্বাসনের যে পরিকল্পনা দণ্ডকারণ্যে করা হ'ল তৎকালীন অবিভক্ত কমিউনিস্ট পার্টি উদ্বাস্তুদের স্বার্থের নামাবলী গায়ে জড়িয়ে তাদের পশ্চিমবাংলায় আটকে রেখেছিল।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আন্দামান-নিকোবর দ্বীপপুঞ্জ যার মাটির সাথে পূর্ব বাংলার মাটির সাদৃশ্য আছে, সেই আন্দামান-নিকোবর দ্বীপপুঞ্জের ডাঃ বিধানচন্দ্র রায় তদানীন্তন প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরুর মাধ্যমে ব্যাপকভাবে উদ্বাস্তুদের,

শরণার্থীদের নিয়ে গিয়ে পাকাপাকি বন্দোবস্ত করার চেষ্টা যখন করলেন তখন এই জ্যোতিবাবুরা সেদিন আবার আওয়াজ তুলে বললেন, 'দণ্ডকারণ্য', ওতো আসামীদের জায়গা। ওখানে দ্বীপান্তরবাসিরা থাকে। ওখানে উদ্বাস্তুদের পাঠিয়ে দেওয়া হচ্ছে, ওখানে তোমাদের ভবিষ্যৎ বংশধরদের আসামীর কাঠগোড়ায় দাঁড় করিয়ে দিয়ে চিরদিনের মতো অপরাধীদের কমিউনিটিতে তোমাদের সনাক্ত করে দেওয়া হবে। তোমরা যাবে না। তাদের আটকে দেওয়া হল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে সেখানে গিয়ে দেখুন সেই জায়গায় আজকে তামিল, তেলেগু মানুষেরা ছেয়ে গেছে। সেই দ্বীপপুঞ্জে বাঙালি সংখ্যালঘু হয়ে গেছে। কিন্তু সেখান থেকে একজন মানুষ আজকে ৭ বার ভারতবর্ষের লোকসভায় প্রতিনিধিত্ব করছেন। তিনি পশ্চিমবঙ্গের একজন উদ্বাস্তু ছিলেন। তিনি রাণাঘাট ক্যাম্পে ছিলেন। রাণাঘাট ক্যাম্পের এই উদ্বাস্তু পরিবার সেদিন জ্যোতিবাবুদের উস্কানিতে, তাঁদের ফাঁদে পা না দিয়ে তাঁরা পরিবার নিয়ে গিয়ে সেখানে মাথা গুঁজে ছিলেন। আজকে তিনি গত ২৫ বছর ধরে আন্দামান-নিকোবর দ্বীপপুঞ্জের কথা ভারতবর্ষের পার্লামেন্টে পৌঁছে দিচ্ছেন। তাঁর নাম মনোরঞ্জন ভক্ত। তিনি উদ্বাস্তু ছিলেন। রাণাঘাট কুপার্স ক্যাম্প থেকে তার পরিবার সেদিন কেন্দ্রীয় সরকারের এই পরিকল্পনার ফলে সেখানে পাড়ি জমিয়েছিলেন। সেখানে গিয়ে তিনি শুধু আর্থিক-সামাজিক সমস্যার সমাধান করেননি, সেখান থেকে তিনি ভারতবর্ষের লোকসভায় প্রতিনিধিত্ব করছেন। আজকে কেন তাঁরা এটা করেছিলেন? কারণ তাঁরা জানতেন যে, পশ্চিমবঙ্গে যদি কোনওদিন ক্ষমতায় আসতে হয় তাহলে আমাদের একটা ছোট্ট ঘায়ের দরকার। এই ঘাটাকে কুরে কুরে দগ্‌দগে ঘায়ে পরিণত করব। কারণ যখনই নির্বাচন আসবে ওই ঘায়ে মলম দেওয়ার প্রতিশ্রুতি দিয়ে এই মানুষগুলোকে নিয়ে এই অসুস্থ্য মানুষগুলোকে নিয়ে আমরা পশ্চিমবঙ্গে রাইটার্স বিল্ডিং-এর তখ্‌ত হাউস দখল করব। আমরা ক্ষমতা দখল করব, আমরা শীততাপ নিয়ন্ত্রিত দরবার কক্ষে মন্ত্রিসভা কায়েম করব। মন্ত্রিসভা কায়েম করতে গেলে আমাদের কিছু শিকার দরকার। আমাদের কিছু খাদ্য দরকার। আমাদের কিছু মানুষ দরকার, আমাদের কিছু গোষ্ঠী দরকার। তাই চুলোয় যাক সমস্যার সমাধান। সমস্যাকে জিইয়ে রাখতে হবে। সমস্যাকে জিইয়ে রাখতে পারলে এই নিয়ে আগামীদিন আমরা ক্ষমতার দিকে এগিয়ে যেতে পারব। তাই আজকে স্বাধীনতার ৫ দশক পরেও, স্বাধীনতার ৫২ বছর পরেও আজকে এই বাজেটের পক্ষে বা বিপক্ষে আমাদের ওকালতি বা বিরোধিতা করতে হয়। এটা দুঃখের, এটা দুর্ভাগ্যের। কেন এখনও পর্যন্ত এই জনগোষ্ঠী নিজেদেরকে উদ্বাস্তু নামের নামাবলীটা ছিন্ন করে দিয়ে ভারতবর্ষের সাধারণ মানুষের সাথে নিজেদের অবগাহন করতে পারল না? তার জন্য দায়ী আজকের ক্ষমতাসীন মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, তদানীন্তন অবিভক্ত কমিউনিস্ট পার্টির নেতা কমরেড জ্যোতিবাবু এবং তার সহচরবৃন্দ। মানুষের ক্ষুধা, মানুষের দুঃখ, মানুষের অভাবকে নিয়ে যাঁরা রাজনীতির দরজায় সেদিন

বেসারতি করার চেষ্টা করেছিলেন আজকে তাঁদের জন্য স্বাধীনতার ৫২ বছর পরেও আমাদের এই উদ্বাস্তু বাজেটের পক্ষে বা বিপক্ষে বলতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দিনের পর দিন আপনারা দেখেছেন এরা এরজন্য কান্নাকাটি করেছেন এবং ক্ষমতায় আসার পর ঐ দণ্ডকারণ্য থেকে মানুষগুলো সেদিন এই বাংলার মাটি চুম্বন করার জন্য তাদের স্থাবর-অস্থাবর সম্পত্তি বিক্রি করে দিয়ে সেদিন পশ্চিমবঙ্গে এসে উপস্থিত হল। তাঁরা ভাবলেন, জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হয়েছেন, তিনি আমাদের বলতেন পশ্চিমবঙ্গের নরম মাটিতে তিনি আমাদের বসবাস করতে দেবেন। আজকে তিনি ক্ষমতায় এসেছেন, চলো সবাই পশ্চিমবঙ্গে যাই। সেদিন কি অবস্থা হয়েছিল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মরিচঝাঁপির সেই করুণ কাহিনী, মরিচঝাঁপির সেই অকথিত কাহিনী, মরিচঝাঁপির সেই অব্যক্ত যন্ত্রণার কথা সবাই জানেন। সেই উদ্বাস্তুরা রাইটার্স বিল্ডিং দখল করতে আসেনি, সেই উদ্বাস্তুরা ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে টেন্ট করে জমি দখল করতে আসেনি, তারা জ্যোতিবাবুর হিন্দুস্থান পার্কের পাশে সেখানকার জমি দখল করার চেষ্টা করেনি। তারা লবণাক্ত জমি, ডাঙ্গায় বাঘ ও জলে কুমির সেই মরিচঝাঁপিতে তারা বসবাস করার চেষ্টা করেছিলেন। তারা মাটির সোঁদা গন্ধে পাগল হয়ে গিয়ে সেখানে একটু একটু করে রক্ত দিয়ে ধান বপন করে নতুন করে জীবিকার চেষ্টা করেছিলেন। এঁরা উদ্বাস্তু দরদী সরকার? কান্তিবাবু অনেক ভেক্ কথা বলেছেন। অনেক কান্নাকাটি করেছেন। তিনি বলেছেন এই ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুরি দিয়ে, কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের উপর যে অন্যায় করেছেন তার বিরুদ্ধে আপনারা জনরায় দিন। আমরা জনরায় দেব? আপনার ক্ষমতায় আসার পর দিনের বেলায় এই উদ্বাস্তু মানুষগুলোর খড়ের ঘরগুলোতে টন্‌টন্ কেরোসিন ঢেলে দিলেন। সেই মানুষগুলো পাগল হয়ে নদীতে ঝাঁপিয়ে পড়ল, সেখানে তারা কুমীরের খাদ্য হল। আর ডাঙ্গায় যারা বাঁচার চেষ্টা করল তাদেরসে পুলিশ ও সি. পি. এমের ক্যাডাররা ধাক্কা দিয়ে মাত্‌লা নদীতে ফেলে দিল।

[2-10 — 2-20 p.m.]

তারা সেখানে চিরদিনের মতো হারিয়ে গেল। এই অন্যায়ের জন্য, এই পাপের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দুঃখ প্রকাশ করা উচিত ছিল। এই সরকারের আশ্বাসে আশ্বস্ত হয়ে তারা তাদের দণ্ডকারণ্যের সমস্ত বিষয়-সম্পত্তি নামমাত্র মূল্যে, প্রায় বিনা মূল্যে বিক্রি করে এখানে এসেছিল এবং এখানে নিজেদের বাসস্থান গড়ে তোলার চেষ্টা করেছিল। কিন্তু এই সরকার তাদের সঙ্গে কি ব্যবহার করলেন? তাদের উপর ঝাঁকে ঝাঁকে গুলি বর্ষণ করা হল। তাদের আস্তানাগুলো কেরসিন তেল ঢেলে জ্বালিয়ে দেওয়া হল। তাদের চিরদিনের মতো রিক্ত করে দেওয়া হল। যে সরকার উদ্বাস্তুদের সঙ্গে এরকম ব্যবহার করতে পারে সেই সরকারের আজকে উদ্বাস্তুদের স্বার্থে কোনও কথা

বলার নৈতিক অধিকার থাকতে পারে না। এঁরা যাকে উদ্বাস্তু বিরোধী বলতেন, সেই একজন মানুষ, ডাঃ বিধানচন্দ্র রায় নামে একজন মানুষের আমলে পশ্চিমবাংলার যে উদ্বাস্তু কলোনিগুলি গড়ে উঠেছিল সেগুলির কারো নাম 'নেতাজী কলোনি', কারো নাম 'নেহরু কলোনি', কারো নাম 'বাঘা যতীন কলোনি, কারো নাম 'অরবিন্দ কলোনি', কারো নাম 'ক্ষুদিরাম কলোনি'। যেদিন এগুলো গড়ে উঠেছিল সেদিন আমরা দেখেছিলাম জাতীয়তাবাদের মন্ত্রে উদ্বুদ্ধ হয়ে জাতীয়তাবাদী নেতাদের নামে একটার পর একটা উদ্বাস্তু কলোনি করে উদ্বাস্তুদের পুনর্বাসনের চেষ্টা করা হয়েছিল। নতুন করে তাদের বাঁচার চেষ্টা করা হয়েছিল। তাদের ভবিষ্যতের দিশা দেবার চেষ্টা করা হয়েছিল। উদ্বাস্তু মানুষদের নতুন করে আস্থা দেওয়ার চেষ্টা হয়েছিল। অথচ এই সরকার ক্ষমতায় আসার পরে ৯ বছর উদ্বাস্তুদের জন্য কোনও কথাই বললেন না। ৯ বছর পরে ভারতবর্ষের প্রয়াত তরুন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী প্রধানমন্ত্রী হয়ে যখন প্রথম পশ্চিমবাংলায় এসেছিলেন তখন আমরা তার সঙ্গে দেখা করতে রাজভবনে গিয়েছিলাম এবং তাকে বলেছিলাম—পশ্চিমবাংলায় পূর্বে পাকিস্তান থেকে আসা উদ্বাস্তুরা আশ্রয়হীন হয়ে ঘুরে বেড়াচ্ছে। যে সব উদ্বাস্তুরা কলোনিতে বসবাস করে তাদের সেই কলোনির জমির পাট্টা বা মালিকানা দেওয়া হয়নি। সে বিষয়ে কোনও ব্যবস্থা করা হয়নি। তারুণ্যের প্রতীক, ভারতের প্রধানমন্ত্রী প্রয়াত রাজীব গান্ধী পূর্ববঙ্গ থেকে আসা উদ্বাস্তুদের সমস্যার কথা, যন্ত্রণার কথা আমাদের কাছ থেকে সেদিন শুনেছিলেন। এবং সমস্যা মেটাবার জন্য তিনি সেদিনই উদ্যোগ গ্রহণ করেছিলেন। কলকাতা থেকে দিল্লি গিয়ে তিনি ঘোষণা করেছিলেন যাতে সমস্ত উদ্বাস্তুদের জমির মালিকানা রাজ্য সরকারের মাধ্যমে দেওয়া যায় এবং তার জন্য তিনি রাজ্য সরকারকে বলেছিলেন হিসাব করে দেখতে, কত টাকা লাগবে। এই রাজ্য সরকার সেই প্রথম হিসাব করে বলেছিল ৮৪ কোটি টাকা লাগবে উদ্বাস্তু কলোনিগুলির উদ্বাস্তুদের জমির মালিকানা দিতে। তরুণ প্রধানমন্ত্রী আমাদের নেতা, প্রয়াত রাজীব গান্ধী রাজ্য সরকারের হিসাব মত ৮৪ কোটি টাকা '৮৫ সালেই দিয়েছিলেন। অথচ আজকে '৯৯ সালে এখনো কয়েক লক্ষ উদ্বাস্তু পরিবার জমির মালিকানা পায়নি। তার কারণ মার্কসবাদি কমিউনিস্ট পার্টির মাধ্যমে যে কলোনি কমিটি তৈরী হয়েছে তাদের অপদার্থতার জন্য, তাদের দুর্নীতি পরায়ণতার জন্য। সেই সমস্ত জমি আজকে বিক্রি হয়ে যাচ্ছে। হাজার হাজার পরিবার মাড়ওয়ারিদের কাছে জমি বিক্রি করে দিচ্ছে। সরকারের তরফ থেকে সেসব প্রতিরোধের কোনও চেষ্টা নেই। আমি বার বার বলেছি, সরকারকে এ বিষয়ে এগিয়ে আসতে হবে। উদ্বাস্তু মানুষগুলির অর্থনৈতিক স্বাধীনতার দিকটা দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভার উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন দপ্তর সংক্রান্ত সাবজেক্ট কমিটির প্রতিবেদন দেখেছেন। আজকে এই সভার ৩৬ কোটি ৯৫ লক্ষ টাকা খরচ করার জন্য দাবি পেশ করা হয়েছে।

এর মধ্যে সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য মাত্র ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। অর্থাৎ এই সরকার উদ্বাস্তু মানুষগুলিকে অর্থনৈতিক দিক দিয়ে স্বনির্ভর করতে চায় না। এরা চায়না ওরা কঠিন মাটির ওপর নিজের পায়ে ভর দিয়ে দাঁড়াক। সেই জন্যই সরকার সামাজিক নিরাপত্তা ও কল্যাণ খাতে মাত্র ৫ লক্ষ টাকা বরাদ্দ করেছে। এক এক জন মন্ত্রীর গাড়ি এয়ারকণ্ডিশন্ড করতে পাঁচ লক্ষ টাকা, পশ্চিমবাংলার উদ্বাস্তুদের সামাজিক নিরাপত্তার জন্যও পাঁচ লক্ষ টাকা। অদ্ভুত ব্যাপার! উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের মন্ত্রী তাঁর বাজেটে সামাজিক নিরাপত্তা খাতে বরাদ্দ রাখছেন পাঁচ লক্ষ টাকা। এরপরেও ভাঁওতাবাজি দিয়ে ওঁদের কথা বলতে হচ্ছে। এর মধ্যে দিয়েই বোঝা যাচ্ছে ওঁদের উদ্বাস্তু প্রেমের মধ্যে কতটা সততা আছে, কতটা সত্য আছে, কতটা যথার্থতা আছে, কতটা মানসিক টান আছে, কতটা মানবিক টান আছে। শুধুমাত্র একটা হেডের ৫ লক্ষ টাকার বরাদ্দের মধ্যে দিয়েই ওঁরা তো বোঝাবার চেষ্টা করছেন! মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার ৩০/৩৫ বছর লাগে উদ্বাস্তুদের জন্য কতগুলি বাড়ি করেছিল—গাঙ্গুলিবাগান টেনামেন্টস স্কিম, পোদ্দার কোর্ট টেনামেন্সট স্কিম ইত্যাদি। আজকে সেগুলির কি অবস্থা? গাঙ্গুলিবাগান টেনামেন্টস স্কিমের বাড়ি ভেঙে পড়ছে, ছাদ ভেঙে পড়ছে। মানুষ সেখান থেকে পালিয়ে যাচ্ছে। ২২ বছর ধরে এই সরকার এখন পর্যন্ত সেই সমস্ত উদ্বাস্তুদের মাথার ওপরে ছাদটুকুও করতে পারল না।

আমরা বারে বারে বলেছি, এইসব উদ্বাস্তু মানুষগুলি বিপদজনক অবস্থায় আছে। যে কোনওদিন প্রভাতী সংবাদপত্রে দেখতে পাবেন, কয়েক হাজার উদ্বাস্তু বাড়ি চাপা পড়ে মারা গেছে। কারণ, রাজ্য সরকার এইসব উদ্বাস্তুদের বাড়িগুলি যথাযথভাবে রক্ষণাবেক্ষণ করছে না। অথচ যে কলোনি কমিটি করা হয়েছে তারা অন্য কাজে ব্যস্ত। পুকুর যত ছিল, খোলা জমি যত ছিল, সমস্ত পুকুর অজকে বন্ধ হয়ে গেছে, সমস্ত পুকুরে বেনামদারদের দিয়ে দেওয়া হয়েছে। ফাঁকা জমি বেনামদার মালিকগোষ্ঠীকে দিয়ে দেওয়া হয়েছে। এই পুকুর, জলাশয়ের পরিত্যক্ত জায়গা এবং ২।৩ কলোনির মাঝে যে জমি অধিগ্রহণ করা হয়েছে সেখনে কিন্তু উদ্বাস্তুদের পুনর্বাসন দেওয়া হয়নি। আজকে এইসব উদ্বাস্তু মানুষজনকে নিয়ে ফাটকা খেলা হচ্ছে। এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলা হয়েছে, দপ্তরের সেক্রেটারিকে বলা হয়েছে, ডি. আর. সিকে বলা হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ক্যামাক স্ট্রিটের দপ্তরে যেতে অনুরোধ করছি। উনি তো শিক্ষামন্ত্রী হয়ে শিক্ষার বারোটা বাজিয়ে দিয়েছেন। এখন উদ্বাস্তু মানুষদের জন্য একবার ১০ নম্বর ক্যামাক স্ট্রিটের দপ্তরে যান। ওখানে গিয়ে দেখুন কি অবস্থা চলছে? কেউ যদি গিয়ে বলে আমি জমির কাগজ দেখতে চাই, তখন তাকে বলা হচ্ছে, টেলিফোন কিনে দিন, তারপর কথা বলব। তানাহলে আমাকে ৫ হাজার ন্যূনতম দিতে হবে। তা না দিলে তারা কথা বলে না। এইসব রিক্ত ; নিঃস্ব উদ্বাস্তু মানুষেরা ক্যামাক স্ট্রিটের অফিসে যাচ্ছে আর সেখানে

শ্বাপদ-সংকুল, কুমির ও হায়নার দল ওঁৎ পেতে বসে আছে। যদি টাকা দেন তবে কথা বলবে, আর যদি টাকা না দেন তাহলে ফাইল খুঁজে পাওয়া যাবে না। আমি ফাইলে রেডি করে দিয়ে দিয়েছি। পরেরদিন উদ্বাস্তু পরিবারের প্রতিনিধি গেছে। বলা হচ্ছে, ফাইল হারিয়ে গেছে, আমরা নতুন করে ফাইল তৈরি করছি, ৬ মাস পরে আসবেন। অর্থাৎ ৫০ বছর ধরে যে লোক তিল তিল করে জমি দখল করে রেখেছিল, বাপ-ঠাকুরদা রক্ষা করে গিয়েছিল—আজকে তার থার্ড জেনারেশন যে জমি দখল করে রেখেছে—শতকরা ৯০ ভাগ পরলোকে চলে গেছে—তার ছেলেরো বড় হয়েছে, সে দখল করে রেখেছিল, তারও ছেলেরা বড় হয়ে জমি দখল করে রেখেছে। সুতরাং তাদের পরিবার বেড়েছে। আজকে তাদের ৯ ভাগ জায়গা দিচ্ছেন। একটা পরিবারের ১০ জন মানুষ হওয়ার সত্ত্বেও তাদের ৯ ছটাকের জায়গায় ৬ ছটাক জমি দিচ্ছেন? দুর্গাপুর কলোনিতে ৩ ছটাক জমি দিয়ে উদ্বাস্তুর পুনর্বাসন করেছেন। এইভাবে উদ্বাস্তু মানুষদের আপনি বেইমানি করেছেন, বিশ্বাসঘাতকতা করেছেন। যোথপুর কলোনিতে কংগ্রেস আমলে ১০ একর জমি অধিগ্রহণ করা হয়েছিল। আপনার এই মন্ত্রিসভা সেখানে ৩ একর জমি প্রমোটারকে দিয়ে দিলেন। এইভাবে আপনারা উদ্বাস্তুদের হয়ে কাজ করছেন। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট-মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শরণার্থী, ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে দাবি পেশ করেছেন এই বিধানসভায়, আমি সেই দাবিকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। একটু আগে একজন মাননীয় সদস্য বলে গেলেন, স্বাধীনতার ৫২ বছর পরেও এই দপ্তর কেন? খুবই জোরালোভবে এই কথাটি বলে দিয়ে গেলেন। আমি একজন উদ্বাস্তু হিসাবে বলছি, আমাদের উদ্বাস্তুদের দুর্ভাগ্য, যেসব কলোনিগুলি, ক্যাম্পগুলি ছিল, সেই সমস্ত জায়গায় উদ্বাস্তুরা বসতি স্থাপন করেছিলেন। কংগ্রেস সরকার ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে ক্ষমতায় ছিলেন, মাঝখানে ২।৩ বছর বাদ দিলে, অথচ ঐ কংগ্রেস সরকার এই সমস্ত কলোনিগুলির পাট্টা দেওয়ার ব্যবস্থা করেনি। কিন্তু এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সেই সমস্ত জায়গার পাট্টাগুলি আর. আর. ডিপার্টমেন্টের মাধ্যমে ব্যাপকভাবে দিয়েছে।

সভা-সমিতি করে দেওয়া হয়েছে। এখানে যারা বড় বড় কথা বলছেন তারা কিন্তু উদ্বাস্তুদের জমির স্বত্ব দেওয়ার কথাটা চিন্তাও করেননি। কাজেই তাদের মুখে বড় বড় কথা শোভা পায় না। আরও যদি ব্যবস্থা করা যায় তাহলে বলতে হয়, দেশটা বিভাজন হ'ল কেন? তৎকালীন সময়ে বড় যে রাজনৈতিক দল সেই রাজনৈতিক দল কি করে

ক্ষমতা বিভাজন করে তাড়াতাড়ি ক্ষমতা দখল করবেন তারজন্যই তারা ব্যস্ত ছিলেন এবং তার ফলেই ক্ষমতা বিভাজনের পরিপ্রেক্ষিতে দেশটাকে দু-ভাগে ভাগ করা হয়েছিল। পশ্চিম পাকিস্থানের ক্ষেত্রে সেখান থেকে উদ্বাস্তু হয়ে যারা এ দেশে এসেছিলেন তাদের জন্য বিনিময় প্রথা এবং নানান সুযোগ-সুবিধার ব্যবস্থা তৎকালীন কেন্দ্রীয় কংগ্রেস সরকার করে দিয়েছিলেন। অপর দিকে পূর্ব পাকিস্তান থেকে উদ্বাস্তু হয়ে যারা এ দেশে এসেছিলেন তাদের জন্য কোনও ব্যবস্থাই তৎকালীন কেন্দ্রীয় কংগ্রেস সরকার করেননি। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। আমরা যারা বামপন্থী, আমরা আগে সরকারে ছিলাম না কিন্তু তা সত্ত্বেও সেদিনও যেমন এখনও সরকারে এসেও তেমন উদ্বাস্তুদের পাশে ছিলাম, আছি, থাকবো এবং উদ্বাস্তুদের কল্যাণের জন্য দৃঢ় পদক্ষেপ এগিয়ে যাচ্ছি, যাবো। খুব বেশি কথা বলার দরকার নেই, একটা উদাহরণ দিলেই বোঝা যাবে যে কি বিমাতৃসুলভ আচরণ পশ্চিমবঙ্গে আগত শরণার্থীদের প্রতি করা হয়েছিল। পশ্চিম পাকিস্তান থেকে এ দেশে শরণার্থী এসেছিলেন ৪৭.৪০ লক্ষ এবং তাদের পুনর্বাসনের জন্য সেখানে ব্যয় হয়েছিল ৪৫৬ কোটি টাকা। আর পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের সংখ্যাটা ছিল ৫৮ লক্ষ এবং তাদের জন্য ব্যয় করা হয়েছিল মাত্র ৮৫ কোটি টাকা। আপনারা ডাঃ বিধানচন্দ্র রায়ের কথা বললেন। ডাঃ রায় যে সমস্ত পরিকল্পনা দিয়েছিলেন, সুপারিশ করে ছিলেন সেগুলি তৎকালীন কেন্দ্রীয় কংগ্রেসি সরকার রূপায়িত করতে দেননি তাই আজ পর্যন্ত এখানে এই দপ্তরটির রাখার দায়ভার বামফ্রন্ট সরকারের নয়, এ দায়ভার কংগ্রেসের কারণ পশ্চিমবঙ্গে আগত শরণার্থীদের প্রতি তারা বিমাতৃসুলভ আচরণ করেছিলেন। সেই সময় তারা সঠিক চিন্তা-ভাবনা নিয়ে কাজ না করার জন্যই আজও এখানে এই দপ্তরটিকে রাখতে হচ্ছে। এটাই হচ্ছে আমাদের, অর্থাৎ রিফিউজিদের যাঁরা ও দেশ থেকে এ দেশে এসেছি আমাদের তিক্ত অভিজ্ঞতা। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে কাজগুলি উদ্বাস্তুদের জন্য করেছেন তারমধ্যে পাট্টা বণ্টন একটি অন্যতম কাজ। তা ছাড়া রিফিউজি অধ্যুষিত কতকগুলি কলোনি অঞ্চলকে বামফ্রন্ট সরকার মিউনিসিপ্যালিটিতে রূপান্তরিত করেছেন এবং তার মাধ্যমে সেগুলির উন্নয়ন করেছেন। এ ছাড়া ৪৪ হাজার ২৫টি প্লটের পরিকাঠামো উন্নয়নের জন্য ৭৮.২৭ কোটি টাকা অনুমোদন করা হয়েছে। তারপর গ্রামীণ কলোনিগুলির উন্নয়নের লক্ষে রাজ্য বামফ্রন্ট সরকার নজিরবিহীনভাবে ১০ কোটি টাকা বরাদ্দ করেছেন। কংগ্রেস কোনওদিন এই গ্রামীণ কলোনিগুলির কথা ভাবেননি। তারপর স্বীকৃত কলোনিগুলির নিয়মিত করণের কাজ অব্যাহত আছে। ২ লক্ষ ৪৪ হাজার ২৫২টি প্লটের মধ্যে ইতিমধ্যেই ২ লক্ষ ২ হাজার ৫০টি প্লটের দলিল বা পাট্টা বণ্টন করা হয়ে গিয়েছে।

গাঙ্গুলি বাগানের কথা বললেন। সেই পরিকল্পনা বামফ্রন্ট সরকার নিয়েছেন। সেখানকার যে সমস্ত উদ্বাস্তু আছে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হবে।

(এই ডেপুটি স্পিকার অন্য বক্তার নাম ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী রবীন্দ্র ঘোষ** : মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এই সভায় পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৫২ বছর আমরা স্বাধীনতা পেয়েছি। ৪৪ বছর জগদ্দল পাথরের মতো কেন্দ্রে বসে ছিল তথাকথিত কংগ্রেস নেতৃবৃন্দ, আর পশ্চিমবঙ্গে ছিল ২৬ বছর। আজও তাদের পাপের প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে। আগে পূর্ব বাংলা, পশ্চিমবাংলা বলে কিছু ছিল না। দেশ স্বাধীন হল যাদের আগে, যাদের অবদানে, স্বাধীনতা আন্দোলনে যারা তাদের জীবন দান করেছে, যারা দেশকে স্বাধীন করার জন্য, সাম্রাজ্যবাদী শক্তির হাত থেকে দেশকে মুক্ত করার লড়াই করেছে, তাদের অবদান আজও অমলিন। আজকে যারা এই সব কথা বলছেন তারা সেদিন [illegible] অংশগ্রহণ করেননি। যখন উদ্বাস্তু ভায়েরা ঝাকে ঝাকে এখানে এসেছে [illegible] দেননি। ঐ মেদিনীপুরের ক্যানেলের ধারে, রাস্তার ধারে তাদের থাকতে হয়েছে। তখন আমাদের কাছে অনেক মানুষ এসেছে তাদের অবস্থার কথা বলার জন্য। সেই সময়ে যারা কংগ্রেস করতো তারা সেদিন চায়নি যে আমাদের দেশে উদ্বাস্তুরা বসবাস করুক। ১৫ দিনে একবার টোল পেত একটা ত্রিপল, আর কয়েকটা শালকাঠের খুঁটি। জন্তু-জানোয়ারের মতো তারা জীবন কাটিয়েছে। তাদের অপরাধ যে তারা উদ্বাস্তু। আজও হাওড়া জেলার রাস্তার ধারে মৌড়ি পুরশুড়া ইত্যাদি জায়গায় রেল লাইনের ধারে তারা বসবাস করছে। তারা আমাদের দেশের মানুষের সঙ্গে মিশে গেছে। তাদের মধ্যে কেউ রিক্সা চালাচ্ছে, কেউ দিন মজুর খাটছে। আমরা তাদের জন্য উদ্বাস্তু পরিষদ, ইউ. সি. আর. সি করে লড়াই করেছি মুখ্যমন্ত্রী বিধান চন্দ্র রায়ের সময়ে হাজার হাজার উদ্বাস্তুদের নিয়ে আমরা লড়াই করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মিউনিসিপ্যালিটি বা পঞ্চায়েতের মাধ্যমে সীমিত [illegible] মধ্যেও ইন্দিরা আবাসন ইত্যাদির মাধ্যমে আমরা তাদের থাকবার ব্যবস্থা করেছি। আমাদের দেশে জমি জমা দেবার ব্যবস্থা করা হয়েছে, তারা কোনওরকমে সেখানে [illegible] করে বেঁচে আছে। তারা যখন আমাদের সঙ্গে বসেন তখন তারা তাদের [illegible] বলেন। তারা বলেন যে, আমাদের লাঙ্গল ছিল, জমি ছিল, ভিটে ছিল, পুকুর [illegible] উচ্ছেদ করে দিল দেশ ভাগ করার ফলে।

আর মনে আজকে কাশ্মীর কারগিল তৈরি হয়েছে—তার ফল আমাদের ভোগ করতে হচ্ছে তার জন্য দায়ী হচ্ছে তথাকথিত কংগ্রেস দল। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই এই খাতে আরো টাকা সংযোজন করা উচিত, এই খাতে আরো ব্যয়-বরাদ্দ বাড়ানো উচিত।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের উদ্বাস্তু, ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রী আনীত বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের কাট-মোশনের সমর্থনে বক্তব্য রাখছি। আমার আগে দু-জন বক্তা বক্তব্য রাখলেন। আমি বুঝতে পারছি না সরকার পক্ষের সদস্যরা কেন সত্যকে স্বীকার করতে পারছেন না। ২২ বছর ধরে যাঁরা এই রাজ্যে আছেন তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন আমাদের আমলে আমরা যেটা করতে চেয়েছি বা করেছি, এই ২২ বছরে তাঁরা সেই কাজ করতে পারেননি। আমি কয়েক দিন আগে আন্দামান গিয়েছিলাম, সেই সময় আমার সঙ্গে অনেক সি. পি. এম.-এর সদস্যও ছিলেন, তাঁরা নিজেরা স্বীকার করেছেন, তখন যদি প্রাক্তন মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায় এবং প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরুর কথা শুনে আন্দামানে ওই উদ্বাস্তুদের পাঠাতে দিতেন তাহলে পশ্চিমবাংলায় থেকে তাদের এই হাল হত না। কেন বাধা দিয়েছিলেন হাউসে সেটা বলবেন। মানুষ আশ্রয় চাইলে আশ্রয় দিতে হয়। এই মুখ্যমন্ত্রী মরিঝাঁপিতে উদ্বাস্তুদের যেতে দেননি, সেখানে সাংবাদিকদের পর্যন্ত যেতে দেননি। আমরা যেতে চেয়েছিলাম, যেতে দেননি। সেখানে শিশুদের দুধ পর্যন্ত পাঠাতে রাজি হননি। এই পরিবেশে তাঁরা আবার উদ্বাস্তুদের কথা বলেছেন, উদ্বাস্তুদের নিয়ে চিন্তা করছেন! কান্তবাবু এই বাজেট বই-এ অনেক কথা লিখেছেন যে আমরা কেন্দ্রীয় সরকারকে টাকা দিতে বলেছি। এই খাতে টাকা পেয়েছিলেন কি পাননি সেটা তিনি উল্লেখ করেননি। এবারে দেখছি আবার নতুন করে পাঠিয়েছেন। এখানে বলেছেন যে বন্ধু সরকার যে খাতে টাকা দিয়েছিল সেই টাকা নাকি এবারে দিতে রাজি হচ্ছে না। তাহলে বলুন আমাদের সরকার যখন দিল্লিতে ছিল সেই সময় উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য তারা চিন্তা করেছিল এবং তাদের বিষয়ে চিন্তা করছেন। যে সমস্ত কলোনিগুলি আছে সেই কলোনিগুলিতে গেলে দেখতে পাবেন সেখানে রাস্তাঘাট নেই, জলের ব্যবস্থা নেই, যারা বেকার তাদের চাকুরি হচ্ছে না, তাদের ছেলেমেয়েরা পেছিয়ে আছে। তারা ঠিকভাবে পড়াশোনা করতে পারছে না, এই বিষয়ে ভাবতে হবে। বেসরকারি সংস্থা চেষ্টা করছে তাদের কিছু সাহায্য করার জন্য। অথচ আমাদের সরকার অসৎ মনোভাব নিয়ে করতে দিচ্ছে না, দলীয় রাজনীতি করার চেষ্টা করছেন। আজকে ৫২ বছর দেশ স্বাধীন হয়েছে, আজকেও আমরা দেখতে পাচ্ছি এই সমস্ত পেছিয়ে পড়া মানুষ পেছিয়ে পড়ছে। তারা এই মানব সভ্যতার আলোয় আসতে চেয়েছিল, আপনারা আসতে দেননি। আমরা যেভাবে সাহায্য করার চেষ্টা করেছিলাম, আপনারা সেই কাজ করেননি। তাদের জন্য যে জমি আছে সেটা তারা পাচ্ছে না। মন্ত্রী মহাশয়ের কাছে বলব সেই জমির পাট্টা অনুসারে তাদের সরাসরি জমি দেওয়া হোক। এই কথা ঠিক যে, যে সমস্ত কলোনি আছে এবং সেখানে যে সমস্যা আছে সেই সমস্যার সমাধান আপনারা করতে পারেননি।

শুধুমাত্র চেষ্টা করছি চেষ্টা করব এই কথা বললেই হবে না। দলবাজি করুন আপত্তি নেই, নিরীহ মানুষদের নিয়ে অনাথ মানুষদের নিয়ে দলবাজি করবেন না। আজকে যা অবস্থা তারা পিতৃমাতৃহীন, আজকে কেন্দ্রীয় সরকার তাদের দেখছে না রাজ্য সরকারও তাদের দেখছে না। যে মানুষই যেখান থেকে আসুক না কেন, আমরা চাই শান্তিতে থাকতে। বিগত দিনের সরকার চেষ্টা করেছিল, বিগত দিনের কেন্দ্রীয় সরকার চেষ্টা করেছিল, কিন্তু আপনাদের সরকার চেষ্টা করেননি উদ্বাস্তুদের জন্য কিছু করার। উদ্বাস্তুদের ন্যূনতম দাবি আপনারা পূরণ করতে পারেননি, ন্যূনতম জিনিস পৌঁছে দিতে পারেননি। শুধু রাজনীতি নয়, শুধু নির্বাচন নয়, তাদের জন্য কিছু করার চেষ্টা করুন। শুধু নির্বাচনের সময় বড় বড় কথা।

অথচ উদ্বাস্তুদের পাশে আপনারা দাঁড়াবেন না, তাদের সাহায্য করবেন না। এটা ঠিক নয়। সরকার পক্ষের এম. এল. এ. যাঁরা আছেন, তাদের এলাকায় যে সমস্ত উদ্বাস্তু আছেন, তাদের কাছে গিয়ে শুনুন, তারা কি চেয়েছিলেন। তাঁরা চেয়েছিলেন একটু সহানুভূতি, একটু সাহায্য। আপনারা তাদের কাছে সেই সাহায্য পৌঁছে দিতে পারেননি। শুধু কেন্দ্রীয় সরকারের দোহাই দিয়ে ২২টা বছর কাটিয়ে গেলেন। আমরা উদ্বাস্তুদের জন্য চেষ্টা করেছিলাম। শ্রীমতী ইন্দিরা গান্ধী উদ্বাস্তুদের সাহায্যার্থে বিভিন্ন খাতে টাকা দিয়েছিলেন। আপনারা তাঁকে ডাইনি বলে উল্লেখ করেছিলেন। তিনি যে টাকা দিয়েছিলেন, সেই টাকা আপনারা খরচ করতে পারেননি। এখানে কান্তিবাবু যে ব্যয়-বরাদ্দের দাবি রেখেছেন, আমি জানি না, সেই টাকা তাদের স্বার্থে ব্যয়িত হবে কিনা, তাদের কাছে যাবে কিনা। এটা আমাদের বিশেষভাবে জানা দরকার। এই টাকা যদি তাদের কাছে যায় তাহলে তাদের কিছুটা লাভ হতে পারে। কিন্তু দেখা যায় যে রাস্তাতেই তা হাপিস হয়ে যায়। যারা সরকারে আছেন, তারাই রক্ষক, আবার তারাই ভক্ষক। স্বভাবতই এইদিকে একটু চিন্তা করবেন। আমরা চাই সুন্দর পরিবেশ এবং উদ্বাস্তুদের পাশে দাঁড়িয়ে তাদের উন্নয়নে কাজ করতে। আপনাদের মধ্যে যারা শুভবুদ্ধি সম্পন্ন মানুষ আছেন, তারা নিশ্চয়ই এটা চাইবেন যে উদ্বাস্তুদের পাশে দাঁড়ানো দরকার। তাদের যখন বাড়ি ভেঙে যায় তখন সরকার থেকে তাদের সাহায্য করা হয় না। স্থানীয় প্রশাসনে যারা আছেন, ডি. এম. এবং অন্য যারা আছেন, তারা কোনও সাহায্য দেন না। আমরা তাদের সাহায্যের ব্যবস্থা করি। আপনারা যদি তাদের জন্য চেষ্টা করতে পারেন তাহলে অনেকখানি কাজ হতে পারতো। আপনারা বলছেন যে, আমরা গ্রামীণ কলোনিগুলোর উন্নতির জন্য চেষ্টা করছি। ২২-২৩ বছর তো কেটে গেল, আর কবে হবে? মাননীয় মন্ত্রী মহাশয় যখন তাঁর জবাবি ভাষণ দেবেন, তখন তিনি নিশ্চয়ই এই বিষয়ে আমাদের জানাবার চেষ্টা করবেন। তিনি বলবেন যে, তিনি করতে পারবেন, আর কি পারবেন না। সেটা জানতে পারলে আমাদের সুবিধা হবে এবং বাস্তবে উদ্বাস্তুদের পাশে দাঁড়িয়ে এই সরকার কতটা

কি চেষ্টা করছেন তা আমরা বুঝতে পারব। আমরা বুঝবো যে, নিরীহ উদ্বাস্তু মানুষদের জন্য প্রকৃতপক্ষে কতটা করা হচ্ছে। আমি আমাদের কাট মোশনকে সমর্থন করে এবং বাজেট প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার চার মিনিট সময় বরাদ্দ আছে। সেজন্য আমি একটি বিশেষ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিরোধী পক্ষ থেকে এখানে আন্দামান সম্বন্ধে বলা হয়েছে। সেখানে যে সমস্ত দ্বীপে আছে—নীল, হ্যাভলক—এগুলোকে দেখে মনে হয় যে, আমরা পূর্ববাংলাকে দেখছি। স্বভাবতই মনে হয়, উদ্বাস্তু আন্দোলনে হয়তো কিছুটা ভুল হয়েছিল, বোধহয় ওখানে আরও কিছু উবাস্তুকে পুনর্বাসনের ব্যবস্থা করা যেতে পারতো। আমি সেই প্রসঙ্গে যাচ্ছি না। আমি কলকাতা এবং শহরতলীতে যেভাবে দৃষ্টি নিবদ্ধ আছে, মফস্বলে যে সমস্ত কলোনিগুলো আছে, সেগুলো সম্বন্ধে বলতে চাই। সেখানে সেইভাবে দৃষ্টি দেওয়া হয়না। নদীয়া এবং মুর্শিদাবাদে ৪৮-৫০টি কলোনি আছে, সেখানে বহু বড় বড় কলোনি আছে যেখানে দু-তিন হাজার লোক বাস করেন, সেখানে একটি বিদ্যালয় পর্যন্ত হয়নি। প্রাথমিক বিদ্যালয় হলেও মাধ্যমিক বিদ্যালয় নেই। মেয়েদের বহু দূরে জল ভেঙে পড়তে হয়। মুর্শিদাবাদের আঁদলবেড়িয়া বলে যে কলোনি আছে, সেখানে মাধ্যমিক স্কুল হয়নি, এমনকি জুনিয়র হাইস্কুলও আজ পর্যন্ত হয়নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করেছিলাম। উনি লিখেও দিয়েছিলেন এবং পরিদর্শক হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও সেখানে স্কুল অনুমোদন পায়নি। মুর্শিদাবাদের খিদিরপুরে একটি কলোনি আছে। সেখানে দেখেছি যে, আজও পঠনপাঠনের ব্যবস্থা হয়নি। সেখানে ব্যাপক কৃষিজীবী মানুষ এসেছিলেন। তাঁরা অন্য কোনও সুযোগ-সুবিধা পাচ্ছেন না। মফস্বলে এইরকম বহু কলোনি আছে যেখানে বহু মানুষ বাস করছেন। সেখানে সাধারণ কৃষিজীবী যাঁরা এসেছিলেন তারা সেইভাবে সোচ্চার হতে পারেননি। তারা থেকে গেছেন উদ্বাস্তু হয়ে, ৪৮ বছরে আর্থিক অবস্থার যেরকম ছিল এখনো সেইরকমই থেকে গেছে। কলকাতা শহরে যেহেতু শিক্ষা বলুন সর্বক্ষেত্রে উন্নতির সুযোগ আছে সেই কারণ কলোনি কেন্দ্রিক সমস্যার সমাধান কলকাতাতেই হয়েছে বেশি। মফস্বলের উদ্বাস্তু সমস্যার সেরকম কোনও সমাধান হয়নি। সেই কারণে আমি মন্ত্রীকে মফস্বলের কলোনির দিকে দৃষ্টি দিতে অনুরোধ করব। তার প্রথম থেকেই বঞ্চিত হয়ে রয়েছে। সুতরাং মফস্বল শহরের কলোনির দিকে বিশেষ নজর দেওয়ার দরকার। এইকথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে এই উদ্বাস্তু

সমস্যা নিয়ে অর্দ্ধ শতাব্দী ধরে বিচার-বিবেচনা চলে আসছে। আমরা জানি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা বড় দায়-দায়িত্ব ছিল। পশ্চিম পাকিস্তান থেকে যারা পাঞ্জাবে এসে পড়েছিলেন তাদের ক্ষেত্রে ভারত সরকারের যে দৃষ্টিভঙ্গি নিয়েছিল আর পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের ক্ষেত্রে তা দৃষ্টিভঙ্গি নেওয়া হয়নি। তারই ফলে আজকে স্বাধীনতার সুবর্ণ জয়ন্তী যেমন পালন করছি তেমনি উদ্বাস্তু নিয়েও ভাবনা চিন্তা করছি। আমরা এই উদ্বাস্তু সমস্যার সমাধান পুরোপুরি চেয়েছিলাম এবং নেহেরু-লিয়াকৎ যে চুক্তি হয়েছিল, সেই চুক্তি এক্ষেত্রে কার্যকর করা হয়নি। আমি বলতে চাই যে, সাবজেক্ট কমিটির যে ১৬ নং এবং ১৯ নং ধারা হয়েছে সেই বিষয়ে মাননীয় মন্ত্রী যেন তার জবাবি ভাষণে বক্তব্য রাখেন এবং তা নিয়ে আলোচনা করেন। এই কথা বলে আমার সময় খুবই সংক্ষিপ্ত এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি এবং বিরোধীদের আনা কাট মোশন বিরোধিতা করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবি আমি সভায় সার্বিক সমর্থনের প্রত্যাশা নিয়ে কয়েকটি কথা বিনীতভাবে নিবেদন করছি। এই বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নেই যে রাজনৈতিক সিদ্ধান্তের ফলে দেশ বিভক্ত হয় এবং উদ্বাস্তুর স্রোত তৈরি হয় এবং এই বিষয়ে সব থেকে হতভাগা রাজ্য এই পশ্চিমবঙ্গ। মাননীয় সদস্য পঙ্কজ বন্দ্যোপাধ্যায় যেকথা বলেছেন আমি তার সঙ্গে একমত। ওই পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তু ভাই বোনেরা ভারতবর্ষে এসে আশ্রয় নিল এবং তাদের জন্য কেন্দ্রীয় সরকার যথেচ্ছ পরিকল্পনা গ্রহণ করেছিল এবং তা রূপায়ণও করেছিল। কিন্তু সেই সুযোগ-সুবিধার থেকে উপেক্ষিত এবং অবহেলিত পূর্ব বাংলা তথা পূর্ব পাকিস্তান থেকে আসা ভাই বোনেরা। এই বিষয়ে সন্দেহ নেই যে, পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তু এবং অবহেলা যদি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে না জুটত তাহলে স্বাধীনতার ৫২ বছরে এই বিধানসভায় দাঁড়িয়ে উদ্বাস্তু মন্ত্রী হিসাবে এই দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করার প্রয়োজনীয়তা দেখা দিত না। এবং পুনর্বাসনের প্রয়োজনীয়তা দেখা দিত না। এটাই হচ্ছে আমাদের দুঃখের বিষয়। মাননীয় পঙ্কজ ব্যানার্জি দণ্ডকারণ্যের কথা বললেন। আমি দণ্ডকারণ্যে বহুবার গেছি এবং কিছুদিন আগেও গেছি। দণ্ডকারণ্যের পরিকল্পনা অত্যন্ত ত্রুটিপূর্ণ এবং যার ফলে ওখানকার জীবনধারা, সুখশান্তি এবং সংস্কৃতি, ভাষার ক্ষেত্রে কোনও নিরাপত্তা নেই। ওই ত্রুটিপূর্ণ পরিকল্পনাকে শোধরাবারও কোনও সুযোগ কখনো হবে না। ওই পরিকল্পনার ফলে ওখানকার বসবাসকারি উদ্বাস্তুদের জন্য আমাদের খয়রাতি দিতে হচ্ছে এবং ওখানে বসবাসকারি উদ্বাস্তুদেরকেও দিতে হচ্ছে।

আপনি এখানে বলেছেন, যে জনগণের কথা, উদ্বাস্তুদের কথা, পঙ্কজবাবু আপনার

প্রয়াত পিতা উদ্বাস্তু আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন, আন্দোলন করেছেন, আপনার পিতাও জানতেন, আপনিও জানেন, উদ্বাস্তুদের জন্য আগের সরকার কেন্দ্রের সরকার তাঁরা কে কি করেছেন না করেছেন। কলোনিগুলি জবরদখল করতে হয়েছে, পুলিশের অত্যাচারকে অমান্য করে, আন্দোলন করে, সমাজবিরোধীদের মোকাবিলা করে পশ্চিমবাংলার বিভিন্ন প্রান্তে অস্বাস্থ্যকর পরিবেশে সেখানে মাথা গোঁজার স্থান করে নিতে হয়েছে, সেই কথা আপনারাও জানেন, আমরাও জানি। সেইজন্য উদ্বাস্তু আন্দোলন যা হয়েছে, তার পরে এখানে ৯২ সালে কমিটি করা হয়েছে, সেই পরিপ্রেক্ষিতে ১,৭২৬ কোটি ৫০ লক্ষ টাকা কেন্দ্রের কাছে দাবি করা হয়েছিল উদ্বাস্তুদের সমস্যার সমাধান করার জন্য। সেই টাকা পেলে উদ্বাস্তুদের আজকে কোনও সমস্যা থাকত না। উদ্বাস্তুদের জীবনে যে পৃথক সমস্যা আছে, যে স্বতন্ত্র সমস্যা আছে, সেই সেমস্যাকে দূরীভূত করার জন্য ১,৭২৬ কোটি ৫০ লক্ষ টাকা কেন্দ্রের কাছে দাবি করা হয়েছিল, আমরা পাইনি, পুনর্বার আমরা ব্যর্থ হয়েছি এবং অবহেলা ও উপেক্ষার স্বীকার হয়েছি। সেই অর্থ যদি পাওয়া যেত তাহলে আজকে এই উদ্বাস্তুদের সমস্যার সমাধানের কোনও প্রয়োজন থাকত না। এখানে অশোকবাবু বলেছেন, জমির পাট্টা নিয়ে, আপনারা জানেন জমির পাট্টা দিতে কেন্দ্রীয় সরকার রাজি হয়নি। তারা প্রথমে লিজ দিতে চেয়েছিল। আমাদের সঙ্গে এই নিয়ে বারে বারে বিতর্ক হয়, জমির পাট্টা দিতে হবে। তখন বরানগরে একটা জমিতে— সেই জমিটা রাজ্য সরকারের ছিল—সেখানে আমরা পাট্টা দিই। পরে অবশ্য কেন্দ্রীয় সরকার রাজি হয়। আমরা ২ লক্ষ ২ হাজার এফ. এইচ. টি. ভি. উদ্বাস্তুদের জন্য সেটা স্থায়ী জমি আমরা বিতরণ করেছি ২ লক্ষ ৪৪ হাজার অনুমোদন দেওয়া হয়, অর্থাৎ ২ লক্ষ ২ হাজার দেওয়া হয়েছে আর ৪২ হাজার বাকি আছে, সেটাও আমরা আশা করছি দিতে পারব। জয়ন্তবাবু এখানে বলেছেন, উদ্বাস্তুদের নিয়ে, মফস্বল এলাকায় নাকি তাকানো হয়নি। জয়ন্তবাবু আপনি শিক্ষিত মানুষ, অনুগ্রহ করে উদ্বাস্তুদের জন্য ত্রাণ ও পুনর্বাসন বিভাগের যে পুস্তিকা আছে, সেই প্রতিবেদনটি দেখে নেবেন। পৃষ্ঠা ৩১ থেকে পর পর এটা লেখা আছে, রাজ্য সরকার নিজস্ব তহবিল থেকে উদ্বাস্তু কলোনির জন্য টাকা ব্যয় করেছে তা কলকাতার জন্য নয়, সমস্ত টাকাই ব্যয় করা হয়েছে মফস্বল এলাকার জন্য। আপনার জেলায় মুর্শিদাবাদে ১৩টি কলোনির উন্নয়নের জন্য ৫২ লক্ষ ৩৯ হাজার টাকা দেওয়া হয়েছে। অতএব আপনার তথ্যের সঙ্গে বক্তব্যের মিল নেই, তাই একটু পরিশ্রম করে সময় করে আমার প্রতিবেদনটি পড়ে নেবেন। আপনার যেখানে বাড়ি সেখান থেকে খুব দূরে নয়, খিদিরপুরে কলোনি মুর্শিদাবাদ জেলায় সেখানে একটা নতুন জুনিয়ার হাই স্কুল করা হয়েছে, উদ্বাস্তু প্রধান এলাকা লালবাগে সেখানেও একটি হাইস্কুলকে হায়ার সেকেণ্ডারি স্কুলে উন্নীত করা হয়েছে। এছাড়া জুনিয়ার হাইস্কুল করার পরিকল্পনা করা হয়েছে। অতএব উদ্বাস্তুদের জন্য যে আগ্রহ, উদ্বাস্তুদের এলাকার জন্য যে উন্নয়ন তা গত ২২

বছর ধরে বলে এসেছি, এবং গত ২ বছরে সেই কাজ করেছি। এই ব্যাপারে যদি আপনার কোন মন্তব্য থাকে সেই ব্যাপারে আশাকরি আপনি ভিন্ন চিন্তা করবেন। এখানে কিছু ছাঁটাই প্রস্তাব এসেছে, এই ব্যাপারে আমার মনে হয়েছে, পঙ্কজবাবু, সৌগতবাবু আছেন, প্রবীণ নেতৃবৃন্দ আছেন এই ধরনের ছাঁটাই প্রস্তাব কেন আসে।কংগ্রেস দলের ছাঁটাই প্রস্তাব, ১৬ নম্বরে বলেছেন।

[2-50 — 3-00 p.m.]

১৬ নম্বর ছাঁটাই প্রস্তাবে বলা হয়েছে—স্বাধীনতার ৫২ বছর পরেও রাজ্যে উদ্বৃত্তির স্রোত রোধে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারের ব্যর্থতা। উদ্বাস্তু স্রোত রোধ করবার জন্য রাজ্যের তরুণ দপ্তর কোনও কাজ করতে পারে না, এর জন্য আপনারা ছাঁটাই প্রস্তাব এনেছেন, এর কোনও যুক্তি থাকতে পারে? ছাঁটাই প্রস্তাব যিনি এনেছেন তিনি আমার থেকে কম জানেন এটা বোধহয় ঠিক নয়, আমার থেকে আপনারা বেশিই জানেন। এই বিধানসভায় আপনাদের এই ছাঁটাই প্রস্তাবটি নথিভুক্ত থাকবে এবং পঞ্চাশ বছর পরে যারা গবেষণা করবেন তারা এটা নিয়ে পড়াশোনা করবেন। এতে শুধু আমাদের বিধানসভা নয়, আমাদের সম্পর্কেই তারা খারাপ ভাববে। এখানে আরও কিছু ছাঁটাই প্রস্তাব এসেছে, মাননীয় সদস্য তারক বন্দ্যোপাধ্যায় বলেছেন, সর্বমঙ্গলা ঘাট থেকে নিমতলা ঘাট পর্যন্ত পার্শ্ববর্তী এলাকা বহু সংখ্যক উদ্বাস্তু বসবাস করছেন। তাদের পুনর্বাসনের, বিশেষ করে পরিকল্পনা গ্রহণে সরকারের ব্যর্থতা। সেখানে শহিদ কলোনি, অরবিন্দ কলোনি, এই রকম তিনটি কলোনি আছে এবং পূর্ববঙ্গ বাস্তুহারা সমিতি, এই তিনটি কলোনি উন্নয়নের জন্য অনেক অর্থ ব্যয় করেছে। পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুরা যে তিনটি কলোনিতে বসবাস করে তাদের যতটুকু সম্ভব আমরা অর্থ সাহায্য করেছি বা তাদের জন্য আমরা ব্যয় করেছি। বাকি উদ্বাস্তুদের জন্য এই সরকারের অর্থ ব্যয় করবার অধিকার আমার দপ্তরের নেই। এটা আপনারা সহজেই জানেন, কিন্তু তা সত্বেও কেন এই প্রশ্ন তোলেন জানিনা। আরেকটা ছাঁটাই প্রস্তাব দেখলাম কংগ্রেসের পক্ষ থেকে আনা হয়েছে, রাজ্যে সরকারি জমি ও কলোনিতে যে সমস্ত উদ্বাস্তুরা জবরদখল করে বসবাস করছেন তাদের উক্ত জমির পাট্টা দানে সরকারি ব্যর্থতা। জবরদখল কলোনিগুলির ব্যাপারে ১৯৭১ সালের আগে যে সরকার ছিল তারা তাদের পাট্টা দিতে রাজি হয়নি। এই বামফ্রন্ট সরকার তাদের ঐকান্তিক প্রচেষ্টায় এবং উদ্বাস্তুদের প্রতি তাদের দরদ ও দায়িত্ববোধের জন্য যেসব জবরদখল কলোনি আছে তার একটার পর একটা জমি আমরা অধিগ্রহণ করে। কোথাও রেলের জমি টাকা দিয়ে অধিগ্রহণ করতে হয়েছে, কোথাও বা সরকারের অন্য বিভাগের জমিতে আমাদের দপ্তরের অধিকার কায়েম করে ঐ সমস্ত জমিতে আমরা পাট্টা দিয়েছি। মাননীয় সৌগত রায় মহাশয় ছাঁটাই

প্রস্তাব এনেছেন, এটা কেন তিনি আনলেন জানি না। মাননীয় সদস্য সংসদীয় রাজনীতি সম্পর্কে যথেষ্ট ওয়াকিবহাল। তিনি ছয় নম্বর ছাটাই প্রস্তাবে বলেছেন, need for simplification of the procedure for issuance of handicapped cards. কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুসারে হ্যাণ্ডিক্রাফটের জন্য কার্ড দেওয়া হয় এবং চাকরি-বাকরির ক্ষেত্রে তাদের জন্য তিন শতাংশ আসনও সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে। তাছাড়া চাকরির বয়সসীমা পাঁচ বছর শিথিল করা হয়েছে। কিন্তু উদ্বাস্তু প্রতিবন্ধী তাদের জন্য কোনও ভিন্ন ব্যবস্থা স্বাধীনতার পঞ্চাশ বছরে কোনও দিন হয়নি, তাদের জন্য বিশেষ সুযোগের কথা কোনও দিন বলা হয়নি। অথচ আপনারা ছাঁটাই প্রস্তাবে এটা উল্লেখ করে দিলেন। আপনাদের কাছে শুধু আমি বলব, উদ্বাস্তুদের ব্যাপার নিয়ে রাজনীতি করবেন না। এখানে বসবাসকারি ছয়জন মানুষের মধ্যে একজন হচ্ছে উদ্বাস্তু। সারা বিশ্বে এর কোনও নজির নেই। এত বিশাল সংখ্যক উদ্বৃত্তি, যারা পূর্ব পাকিস্তান থেকে এখানে এসেছেন। আপনি একটাও রাজ্য দেখাতে পারবেন যেখানে ছয়জন মানুষের মধ্যে একজন হচ্ছে উদ্বাস্তু। সারা পৃথিবীতে এর কোনও দৃষ্টান্ত নেই। এই সমস্যার সমাধান করার দায়িত্ব কিন্তু কেন্দ্রীয় সরকারের।

উদ্বাস্তু সমস্যার সমাধান করতে হলে জাতীয় স্তরেই করতে হবে। কেন্দ্রীয় সরকারের ভূমিকা এখানে পালন করতে হবে। রাজ্য সরকারের অপরাধের জন্য এই সমস্যা নয়। রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এই মানবিক সমস্যা, তথা রাজনৈতিক সমস্যা সমাধান করার নয়। একথা আমরা সবাই জানি, এটা অত্যন্ত দুঃখের বিষয়, উনিও স্বীকার করলেন যে, কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের রিলিফ দিচ্ছেন, ত্রাণ দিচ্ছেন, কিন্তু ওপার বাংলা থেকে আসা উদ্বাস্তুদের স্থায়ী পুনর্বাসনের জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছে, সেটা অতিব মর্মন্তুদ, অতিব নিষ্ঠুর, অতিব দুঃখজনক। আজকে এই বিষয়ে কোনও বিতর্ক নেই, কোনও মতপার্থক্য নেই যে, আমাদের এখানে যেসব উদ্বাস্তু ১৯৯২টি কলোনিতে আছে, শহরে ও গ্রামে— তাদের অধিকাংশকেই স্বীকার করে না বর্তমান কেন্দ্রীয় সরকার। বর্তমানে দিল্লিতে যে কেন্দ্রীয় সরকার আছে, আমি একাধিকবার তাদের কাছে গেছি—অটলবিহারী বাজপেয়ীর সাথে কথা বলেছি, লালকৃষ্ণ আদবানির সঙ্গে কথা বলেছি, কিন্তু তাদের কাছ থেকে কোনও ইতিবাচক ইঙ্গিত পাইনি। তারা মনে করে উদ্বাস্তুদের কোন[illegible] বাংলার মাটিতে নেই। এখানে অন্যান্য অংশের মানুষের সঙ্গে তারা মিশে[illegible] তাদের জন্য কোনও কিছু করার আছে বলে বর্তমান কেন্দ্রীয় সরকার মনে [illegible] আমি আই. কে. গুজরাল, দেবগৌড়া, প্রমুখ প্রাক্তন প্রধানমন্ত্রীদের সঙ্গে কথা বলেছিলা[illegible] ইন্দ্রজিৎ গুপ্ত স্বরাষ্ট্রমন্ত্রী থাকাকালীন কথা বলেছিলাম, তাদের কাছ থেকে আর্থিক সাহায্য পেয়েছি। কিন্তু বর্তমান কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের ব্যাপারে কখনো কখনো মুখে বক্তৃতা করেন, কিন্তু গত দেড় বছরে যারা দিল্লিতে সরকারে আছে,

উদ্বাস্তুদের দুঃখ লাঘবের জন্য বিন্দুমাত্র সহানুভূতির ইঙ্গিত তাদের কাছ থেকে পাইনি। আমরা আমাদের সীমিত ক্ষমতায় গত বছর ৯ কোটি টাকার বেশি উদ্বাস্তু কলোনির উন্নয়নের জন্য ব্যয় করেছি। এবারেও আমাদের অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় তার উল্লেখ করেছেন। রাজ্য সরকারের পক্ষ থেকে পশ্চিমবাংলায় যেসব উদ্বাস্তু বসবাস করেন তাদের জন্য ভাবনা-চিন্তা চলছেই। এটা তো আনন্দের কথা নয়, তৃপ্তির কথা নয় যে, পশ্চিমবাংলায় অনেক উদ্বাস্তু হোম আছে, যেখানে অনেক অনাথা মহিলা থাকেন। রাজ্য সরকার তাদের ওষুধ দিয়ে, কম্বল দিয়ে, নানাভাবে সাহায্য করছে। কিন্তু স্বাধীনতার ৫০ বছর পরেও এটা কিন্তু ভালো লক্ষণ নয়, সমস্ত ভারতীয়দের পক্ষেই এটা অত্যন্ত বেদনার কথা, লজ্জার কথা। যদিও আমরা তাদের জন্য স্থায়ী ব্যবস্থা করতে চেষ্টা করছি। উদ্বাস্তু সমস্যা সমাধানের জন্য বাংলার বামফ্রন্ট সরকার যে দরদের পরিচয় দিয়েছে, কেন্দ্রীয় সরকারের এই বিষয়ে চরম উদাসীনের মধ্যে দাঁড়িয়ে আমরা আমাদের উন্নয়ন করতে প্রস্তুত, এই বিষয়ে আপনাদের সমর্থন আমরা আশা করি। এই কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now there are 21 cut motions to Demand No. 40. All the motions are in order and taken as moved. I put all the cut motions to vote.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 37,00,76,000 be granted for expenditure under Demand No. 40, Major Heads : "2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 12,21,25,000 already voted on account.),

was then put and agreed to.

## Demand No. 52

**Mr. Deputy Speaker :** Now discussions under Demand No. 52. There are 14 cut motions to Demand No. 52. The motions are in order

and taken as moved.

Shri Saugata Roy (No. 1-3), Shri Nirmal Ghosh (No. 4), Shri Ashok Kumar Deb (No. 5), Shri Tarak Bandyopadhyay (No. 6), Shri Sanjoy Bakshi, Shri Kamal Mukherjee (Nos. 8-14) : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় বনমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে রেখেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনের সমর্থন করছি। এবারে বন দপ্তরের বাজেটে অনেক টাকা বেড়েছে। গতবারে যেখানে ছিল ৮৬ কোটি টাকা, রিভাইজড্ বাজেট হয়েছিল ১৩৯ কোটি টাকা, সেখনে এবারের বাজেটে ১৫১ কোটি টাকা হয়েছে এবং প্ল্যান খাতে গত বছর রিভাইজড্ এস্টিমেট ছিল ৭ কোটি ৭৫ লক্ষ টাকা। এবার সেটা বেড়ে ৪১ কোটি ৮৮ লক্ষ টাকা হয়েছে। এখানে যদি টোটাল প্ল্যান ধঁরা যায়, মানে এই দপ্তরের সাথে অন্যান্যদের যোগ আছে, তাতে টোটাল প্ল্যান প্রায় ৪৬ কোটি টাকা এবং যদি সেন্ট্রাল স্পনসর্ড স্কিম ধরা যায়, তাহলে ৬৬ কোটি ৮১ লক্ষ টাকা পরিকল্পনা খাতে নতুন খরচ করা যাবে। এটা যথেষ্ট উঁচু পার্সেন্টেজ। ৪১.৮ পারসেন্ট বা প্রায় ৪২ পারসেন্ট প্ল্যান স্কিমের জন্য রয়েছে। কিন্তু প্রথমেই মাননীয় মন্ত্রীকে যে প্রশ্নটা করব সেটা হচ্ছে—আমাদের বিভিন্ন দপ্তর থেকে যে বিভিন্ন সময়ে বাজেট বাড়ানো হয়, কিন্তু শেষ পর্যন্ত বছরের শেষে ফিনান্স ডিপার্টমেন্ট থেকে টাকা পাওয়া যায় না। সুতরাং প্ল্যান বাজেট সম্পর্কে আমার একটাই বক্তব্য যে, আমি যখন সাবজেক্ট কমিটির অধীনে ছিলাম, তখন আমি বলেছিলাম যে, ফিনান্স ডিপার্টমেন্ট-এর অনেক বেশি নাম্বার অফ স্কিম আছে, তার ফলে আপনি যদি টোটাল টাকা এবং টোটাল নাম্বার অফ স্কিম দেখেন, আপনার টোটাল স্কিম আছে ৬৩টি। আর টোটাল প্ল্যান বাজেটে যদি হয় ৪৬ কোটি টাকা, তাহলে স্কিম প্রতি টাকা থাকছে মাত্র ৭৩ লক্ষ টাকা। এই টাকায় কিছুই হয় না। আমি উদাহরণ দিতে পারি যে, এক একটা স্কিম আছে, তাতে ৩ কোটি ৫ লক্ষ টাকা করে দেওয়া আছে। সিঙ্গুলিয়া, ন্যাওড়াখেলা, মহানন্দ প্রোজেক্টের জন্য ৫ লক্ষ টাকা করে দেওয়া আছে। আমার মনে হয়, যদি আপনি ভালো করে ইমপ্লিমেন্ট করতে চান, যেগুলিতে কিছু করা যাবে, সেখানে টাকা বেশি করে দেওয়া যায়। আপনি দেখুন ম্যানেজমেন্ট ইনফরমেশন সিস্টেম এর জন্য ১৫ লক্ষ টাকা বা রিসার্চ অ্যাণ্ড ডি প্রপাগেশন-এর জন্য ১৫ লক্ষ, ট্রেনিং-এর জন্য ১৩ লক্ষ টাকা, ম্যানগ্রেভ ট্রিটমেন্টের জন্য ৫ লক্ষ টাকা। এতবড় সুন্দরবন এলাকার জন্য মাত্র ৫ লক্ষ টাকা থাকল। এতে কি কাজ হবে? এই টাকার সম্যক ব্যবহার হবে না। আমি আগামী বছর ৬৩টা স্কিম

আছে, সেটা কমিয়ে আপনি ম্যানেজেবেল নাম্বার ৩০-৪০ এর মধ্যে নিয়ে আসুন এবং তাহলে টাকার সম্যক ব্যবহার হবে এবং ফরেস্ট ডিপার্টমেন্টের একটা সৌভাগ্য হচ্ছে এই ডিপার্টমেন্টের টাকার অভাব নেই। তার কারণ কেন্দ্রীয় সরকার সেন্ট্রাল স্পনসর্ড স্কিমে অনেক টাকা দিচ্ছেন। যেমন—হাতিদের জন্য একটা স্কিম আছে, সেটার হান্ড্রেড পারসেন্ট টাকা, ১১৬ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছে। সুতরাং আমি বলব যে, আপনারা স্কিমের জন্য কমিয়ে ফেলুন, আর কেন্দ্রীয় সরকারের যেগুলি, যেখানে ১০০ পারসেন্ট টাকা দিচ্ছেন, সেখানে শুধু আপনার খরচ করার দায়িত্ব নিন। এবার আমি মূল বাজেটে আসি। পশ্চিমবঙ্গে অসাধারণ জঙ্গল আছে। সেটা শুধু, উত্তরবঙ্গের ডুয়ার্স, দার্জিলিং-এর কালিম্পিং-এর জঙ্গল নয়, তারসঙ্গে মেদিনীপুর, ঝাড়গ্রাম, কাঁকড়াঝোড়ের জঙ্গল, তার সাথে সুন্দরবনেও অসাধারণ জঙ্গল আছে। বামফ্রন্ট সরকার যখন প্রথম ক্ষমতায় এসেছিল ১৯৭৭ সালে, তখন প্রথম দিকেই আপনাদের প্রবণতা ছিল জঙ্গলের যারা আশেপাশে থাকে, আদিবাসী, তারা মনে করে যে জঙ্গলের কাঠ কাটা একটা অধিকার এবং আপনারা অধিকার দিয়েছিলেন। আপনাদের দিকে ব্যাপকভাবে জনপ্রিয়তার জন্য জঙ্গল কাটতে দিয়েছেন, পরবর্তীকালে আপনাদের মানসিকতার পরিবর্তন হয়েছে এবং এটা ঠিক যে জয়েন্ট ফরেস্ট ম্যানেজমেন্ট কমিটি করিয়ে পশ্চিমবঙ্গে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। আর বাড়ি মডেল তো সারা ভারতবর্ষের ইকোলজির ক্ষেত্রে প্রশংসা করা হয়েছে। কিভাবে জঙ্গলকে বাঁচানো যায় গ্রামবাসীদের সহযোগিতায় বিশেষ করে জঙ্গল আর লোকালয় যেখানে মিলেমিশে গিয়েছে। মানুষের সহযোগিতা ছাড়া জঙ্গল বাঁচানো সম্ভব হবে না। এই দিকে একটা উল্লেখযোগ্য কাজ হয়েছে। এবং অগ্রসর হয়েছে। এখন বড় প্রোজেক্ট হচ্ছে বকসা ইণ্ডিয়া ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্ট। সেখানে আরও গভীর জঙ্গলের পাশে লোকেরা থাকে। তাদের ফরেস্ট কনজারভেশনের ব্যাপারে জড়িত করার চেষ্টা করা হয়েছে। এখনও পর্যন্ত জয়েন্ট ফরেস্ট ম্যানেজমেন্ট কমিটি দক্ষিণবঙ্গে যতটা সফল উত্তরবঙ্গে ততটা সফল নয় এবং বকসা প্রোজেক্ট কমপ্লিট হলে বোঝা যাবে উত্তরবঙ্গে কতটা ইমপ্যাক্ট পড়ছে। জঙ্গলের ক্ষতি হয় দুটো কারণে। এক হচ্ছে মানুষ কাঠ কাটে, আর গরু ভেড়া জঙ্গলে চরে। তার ফলে তারা সমস্ত ঘাস খেয়ে নেয়। এর ফলে জঙ্গলের ক্ষতি হচ্ছে। এখন যে ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্ট হচ্ছে সেগুলোতে আলোচনা করে গ্রামগুলোতে ফডার তৈরি হয়েছে ক্যাটলরা ব্যবহার করতে পারে তার চেষ্টা করা হচ্ছে। এই কাজটা আরও দ্রুততার সঙ্গে করা উচিত বলে আমি মনেকরি। আমাদের পশ্চিমবঙ্গে মোটামুটি বন্য প্রাণীর সংখ্যা বেড়েছে কিন্তু উত্তরবঙ্গে নর্থ বেঙ্গল এলিফ্যান্ট মিনেস, সাউথবেঙ্গল এলিফ্যাট মিনেস সেটাকে সমাধান করা যায়নি। স্বাভাবিক কারণে হাতির স্মৃতি পুরানো। হাতিরা যে রাস্তা ধরে হেঁটেছিল তারা বরাবর সেই রাস্তা ধরেই হাঁটতে চায়। ভূটানের মধ্যে দিয়ে যেখান দিয়ে আসত সেখানে চা বাগান হয়ে

গিয়েছে, বস্তি হয়ে গিয়েছে। ফলে হাতিরা লোকালয় ঢুকে পড়ছে। একই জিনিস দক্ষিণবঙ্গেও। দলমা পাহাড়ে হাতিগুলো নেমে কাকরাঝোর, মেদিনীপুর, বাঁকুড়া, হুগলিতে চলে আসছে। এ ব্যাপারে একটা বড় স্কিম দেওয়া হয়েছে যাতে যেখানে হাতিরা থাকে সেখানে যথেষ্ট খাবার থাকে, ইলেক্ট্রিকের বেড়া দিয়ে দেওয়া যাতে হাতিরা লোকালয়ে ঢুকে পড়তে না পারে, জঙ্গল থেকে বেরোতে না পারে। সঙ্গে সঙ্গে মানুষের সঙ্গে হাতিদের, বন্যপ্রাণীদের সম্পর্ককে আরও ইমপ্রুভ করার দরকার। আপনারা দেখেছেন যে উত্তরবঙ্গে চিতা ঢুকে পড়েছে আরমি ক্যান্টনের মধ্যে। চিতা ঢুকে পড়ল মহানন্দা ওয়াইল্ড লাইফ স্যাংচুয়ারি থেকে বেরিয়ে আর্মি ক্যান্টিনের মধ্যে ঢুকে পড়েছে। চিতাটা আহত। সুন্দরবনের গোসাবার পাশে জঙ্গল এর পাশে মানুষ এর মধ্যে বাঘ ঢুকে পড়ত। আগের থেকে বাঘের মানুষ মারার সংখ্যা কমেছে। নানা কারণে কমেছে। ইলেক্ট্রিফায়েড ডমি দিয়ে রাখা হয়। এখানে একটা ব্যাপার আছে। আমি মাননীয় মন্ত্রীকে বলব অ্যাটিচিউডের পরিবর্তন করতে হবে। ব্রিটিশ আমলে ফরেস্ট এক্সক্লুসিভ জায়গা হিসেবে ধরা হত। সেখানে সাধারণ মানুষ ঢুকতে পারত না। শুধু ফরেস্ট অফিসাররা ঢুকবে। কিন্তু দেখা যাচ্ছে যারা টিম্বার স্মাগলার তারা চ্যালেঞ্জ করে ঢুকে যাচ্ছে। ফলে একটা কনফ্লিক্ট হচ্ছে। এটা নিশ্চয়ই একটা বড় কাজ হবে, মানুষকে জঙ্গলের কাছাকাছি নিতে হবে এবং একটা ইকো-ফ্রেন্ডলি অ্যাটিচিউড মানুষের মধ্যে তৈরি করতে হবে।

[3-10 — 3-20 p.m.]

সারা পৃথিবীতে এখন চলছে ইকো-ট্যুরিজম। আপনি এখনও ইকো-ট্যুরিজম ভালভাবে চালু করতে পারেননি। আমাদের অধিকাংশই জঙ্গলে ট্যুরিস্টদের থাকার মতো যথেষ্ট ভাল ব্যবস্থা নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব ইকো-ট্যুরিজমে আপনার টাকা আরও খরচ করা দরকার আছে। নর্থবেঙ্গলে গরু মাড়া হচ্ছে সবচেয়ে ভালো জঙ্গল কিন্তু সেখানে সাধারণ মানুষের থাকার কোনও সুযোগ নেই। একমাত্র হলং-এ থাকার ব্যবস্থা আছে কিন্তু সেখানে মুখ্যমন্ত্রী গেলে এক মাস সাধারণ মানুষের থাকা বন্ধ হয়ে যায়। সাধারণ মানুষ যাতে জঙ্গলের সাথে পরিচিত হতে তার ব্যবস্থা করতে হবে। তা না হলে সাধারণ মানুষ জঙ্গলের সাথে পরিচিত হতে পারবে না। ফরেস্ট লজ যদি করা যায় তাহলে সাধারণ মানুষ জঙ্গল সম্বন্ধে পরিচিত হবে এবং জঙ্গলের বন্যজন্তু এবং প্রাণীদের সাথে বন্ধুত্বপূর্ণ অ্যাটিচিউড গড়ে উঠবে। আরেকটা কথা বলছি যে আপনার দপ্তর সম্পর্কে গুরুতর অভিযোগ সাম্প্রতিক কালে উঠেছে। উত্তরবঙ্গে কাঠ স্মাগলিং বন্ধ করতে গিয়ে আপনার দপতরের সচিব ডঃ কল্যাণ বাগচিকে সরে যেতে হল। এর থেকে যেটা পরিষ্কার হয়েছে যে—আপনার আগে যিনি বনমন্ত্রী ছিলেন তার মন্ত্রিত্ব চলে গেছে তার কারণ উত্তরবঙ্গের টিম্বার মাফিয়া, পার্টিকুলারলি কুচবিহারে। কুচবিহারে যিনি ডি.

এফ. ও. ছিলেন তার আমলে কোটি কোটি টাকার চোরা চালান ঘটেছিল, তিনি আগেও সাসপেন্ড হননি। এই ডি. এফ. ও. যার নামে অভিযোগ উঠেছে এর আগেও মেদিনীপুরে তার নামে অভিযোগ উঠেছিল এবং ভিজিলেন্স হয়েছিল তার বিরুদ্ধে। এই রকম একজন অফিসার যার নামে ভিজিলেন্স হয়েছিল তাকে আবার উত্তরবঙ্গের মতো ক্রুশিয়াল এলাকায় রাখলেন? এবং খুব দুঃখের ব্যাপার যে যার জন্য এই সচিবকে সরে যেতে হল। কাঠ চুরি হচ্ছে এবং ফরেস্ট ডিপার্টমেন্টের স্ট্যাম্প লাগিয়ে কাঠ বাইরে পাচার হচ্ছে। হাসিমারা কর্তৃপক্ষের কাছে এয়ারপোর্ট অথোরিটি কাঠ কাটার জন্য অনুমোদন চেয়েছিল। তাদের ২৮৭টি শাল গাছ কাটার সুযোগ দেওয়া হল। তারা ৭টি শাল গাছ এবং বাকিগুলি সেগুন গাছ কাটলো, কিন্তু সবগুলিই শালের স্ট্যাম্প মেরে চলে গেল। এই ভাবে কোটি কোটি টাকার গাছ নষ্ট হচ্ছে। কুচবিহার জেলায় একজন অফিসার তিনি সবচেয়ে ভালো রেঞ্জার ছিলেন, তার নাম পার্থসারথি রায়। তিনি চিতা বাঘ ধরতে গিয়ে ছিলেন। তাকে ২২-শে মে ১৯৯০ তারিখে পিটিয়ে মারা হল। চা বাগানের লোকেরা টিম্বার স্মাগলিং-এর সাথে যুক্ত। পার্থসারথি রায় ছিলেন একজন বোল্ড অফিসার, তিনি এর প্রতিবাদ করেছেন, তাকে মারা হল, তার কেসের চার্জশীট দেওয়া হল না আজ পর্যন্ত। আরেকটা কথা কোল্ড ফিল্ড টাইমসে নার্সারি আছে এবং সেখানে ফরেস্ট ডিপার্টমেন্ট থেকে গাছ সাপ্লাই করা হয়। এই যে দুর্নীতি হচ্ছে সেগুলি দূর না করলে আপনি কি করে ইকো-ফ্রেন্ডলি অ্যাটমোস্ফিয়ার তৈরি করবেন। তাই আমি আপনার বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** স্যার, আজকে যে ব্যয় বরাদ্দ দাবি উত্থাপন করা হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং বিরোধী বন্ধুদের দেওয়া কাট-মোশনের সম্পূর্ণ বিরোধিতা করে গুটি কয়েক কথা এখানে বলছি। আমার পূর্ববর্তী বক্তা বিরোধী-বন্ধু সৌগত রায় মহাশয় বিরোধিতা করার জন্য বললেও কার্যত তিনি পুরোপুরি দপ্তরের কাজগুলোর প্রশংসা করে গেছেন। এবং এজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার বনায়নের যে কর্মসূচি গ্রহণ করেছেন তাতে বনের পরিমাণ আজকে ১৩.৩৮ থেকে ১৫.০২ শতাংশে বৃদ্ধি পেয়েছে। এখানে একটা উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণের মধ্যে দিয়ে প্রায় ১ লক্ষ এলাকার জনগণকে যুক্ত করে বনের ক্ষেত্রে যৌথ পরিচালন নীতি গ্রহণ করা হয়েছে। এজন্য আমাদের রাজ্যে ৩,২৮৯-টা ফরেস্ট প্রোটেকশন কমিটি করা হয়েছে এবং তারা নিজেদের মতো বনকে রক্ষা করার মধ্যে দিয়ে গাছ বিক্রি করে এই দপ্তরকে একটা উল্লেখযোগ্য পরিমাণ টাকা, প্রায় ৫ কোটি টাকা দিতে সক্ষম হয়েছে।

আমাদের পশ্চিমবাংলায় সোশ্যাল ফরেস্ট্রির কাজ যথেষ্ট প্রশংসার দাবি রাখে। এই সোশ্যাল ফরেস্ট্রির মাধ্যমে আমাদের এখানে যেমন ভূমিক্ষয় রোধ হচ্ছে তেমনি এখানকার

খেটে-খাওয়া মানুষের অন্নের সাশ্রয় করে দিচ্ছে। শুধু তাই নয় এই সোশ্যাল ফরেস্ট্রির মধ্যে দিয়ে আন্তর্জাতিক পুরস্কার আসার জন্য আমরা পশ্চিমবঙ্গবাসী হিসাবে গর্বিত। এই দপ্তর সেটা আমাদের এনে দিতে পেরেছি।

আমাদের পশ্চিমবাংলায় বন দপ্তর ওয়াইল্ড লাইফ ম্যানেজমেন্টের কাজ সুন্দরভাবে করে যাচ্ছে এবং তার জন্য তারা প্রশংসার দাবি রাখেন। উত্তরবঙ্গের বক্সা এবং দক্ষিণবঙ্গে সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প শুধু দেশি নয় বিদেশি পর্যটককেও টেনে আনতে সচেষ্ট হয়েছে। পাশাপাশি এই দপ্তর চিত্ত বিনোদনের জন্য উদ্যান সৃষ্টি করতে চলেছেন এবং তাও প্রশংসার দাবি রাখে। পাশাপাশি বাংলো ও পার্ক তৈরি করার যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে তার জন্যও আমরা পশ্চিমবঙ্গবাসী হিসাবে গর্ব-বোধ করি। এই দপ্তর শুধু যে সোশ্যাল ফরেস্ট্রির মধ্যে দিয়ে বনায়ন বৃদ্ধি ঘটিয়ে যাচ্ছে তাই নয় আমাদের গ্রামাঞ্চলে অসংখ্য ছোট ও মাঝারি রাস্তা, কালভার্ট তৈরি করছে, পুকুর তৈরি করছে। গ্রামাঞ্চলের যেখানে যেখানে এফ. পি. সি. সরাসরি যুক্ত সেখানে সেখানে পানীয় জলের কূপ খনন করার মধ্যে, দিয়ে স্থানীয় মানুষের মধ্যে যোগযোগ স্থাপন করার মধ্যে দিয়ে, নিজেদের মতো করে ভাবতে শেখায় এই সমস্ত কাজ। শুধু তাই নয় আমাদের ওয়েস্ট বেঙ্গল ফরেস্ট ডাইরেক্টরেট এবং কর্পোরেশন ১৯৮১ থেকে ১৯৯২ পর্যন্ত রেভিনিউ-এর যে হিসাব দিয়েছেন তাদের দেখা যাচ্ছে ঐ রেভিনিউ ক্রমশ বেড়ে চলেছে।

ফরেস্ট ডায়রেক্টরেট এবং কর্পোরেশন মিলিয়ে ১৯৮০-৮১ সালে রেভেনিউ রিসিট ছিল ১ হাজার ৫৭৬.০৫ লক্ষ, ১৯৮৫-৮৬ সালে রেভেনিউ রিসিট ছিল ৩ হাজার ৪৪৬.৪১ লক্ষ। সেটা আস্তে আস্তে বেড়ে ১৯৯১-৯২ সালে হয় ৩ হাজার ৮০০.৪৯ লক্ষ। পশ্চিমবঙ্গের বন দপ্তর আমাদের গ্রাম-বাংলার খেটে-খাওয়া জনগণ, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সাথে, নিয়ে এই দপ্তরের কাজ পরিচালনা করে আসছেন। পাশাপাশি একথা বলা দরকার যে, আমাদের বন দপ্তরের চেষ্টা থাকা সত্ত্বেও আমাদের আরও স্বতঃস্ফূর্ত কার্যকর উদ্যোগ নিতে হবে। আমাদের বর্তমান আর্থ-সামাজিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে আমাদের চিকিৎসা যেভাবে ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে সেই জায়গায় আয়ুর্বেদিক মতে বিজ্ঞানভিত্তিক চিকিৎসা ব্যবস্থা মানুষের কাছে পৌঁছে দেওয়ার কথা আমাদের বন দপ্তরকে ভাবতে হবে। এ ব্যাপারে ভেষজগুণ সম্পন্ন গাছ লাগানোর পরিকল্পনাকে কার্যকর করার দরকার। প্রয়োজনে এ ব্যাপারে গ্রাম-পঞ্চায়েতের মাধ্যমে জনগণকে সাথে নিয়ে কাজ করতে হবে। আমরা দেখেছি পশ্চিমবঙ্গে ৮১-৮২টি ল্যাম্পস আছে। যেটা আদিবাসী শ্রমদিবস সৃষ্টি করার একটা উল্লেখযোগ্য জায়গা। সেই জায়গায় কিভাবে কেন্দুপাতার চাষ করা যায় সেটা দেখতে হবে। এবং এই কেন্দুপাতা আহরণের মধ্যে দিয়ে অনেক শ্রমদিবস সৃষ্টি করা যাবে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে

ব্যয়বরাদ্দের বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট-মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় বনমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট-মোশনকে সমর্থন করে আমি দুই-একটি কথা বলতে চাই। বন দপ্তরের যে কাজগুলো আছে তাতে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে যে টাকা পাওয়া যায় বা কেন্দ্রীয় সরকারের যে সমস্ত প্রকল্পগুলো আছে তাতে যে সব টাকা পাওয়া যায় সেই সমস্ত টাকা ফুরিয়ে গেলেই বন দপ্তরের কাজের আর কোনও ইন্টারেস্ট থাকে না। ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্যে ওয়েস্ট বেঙ্গল ফরেস্ট্রি প্রোজেক্ট ১৯৯৭ সালের ডিসেম্বর মাসে শেষ হয়েছে। ১৯৯২ সালে এই কাজ শুরু হয়। তারপর থেকে যেভাবে সেই প্রোজেক্ট অনুসারে কাজ করার জন্য যেভাবে এগোনো উচিত ছিল টাকার অভাবে তারা সেটা পারেননি। এবারে তাতে নাকি বেশি টাকা ধরা হয়েছে। আবার কেন্দ্রীয় সরকারের যেসব প্রকল্পগুলো তারা হাতে নিচ্ছেন তাতে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন সেই মধুর লোভে তারা এইসব প্রকল্পগুলো চালিয়ে যাচ্ছেন। নিজেদের তরফ থেকে সেই সমস্ত প্রকল্পগুলোকে তারা ঠিকভাবে কার্যকর করছেন না। আজকে প্রাকৃতিক যে জলবায়ু সেই জলবায়ু নিয়ন্ত্রণের ক্ষেত্রে বনভূমির গুরুত্ব অপরিসীম। সেক্ষেত্রে এক্সপার্টদের রিপোর্ট অনুসারে পশ্চিমবঙ্গে যতটা বনভূমি আছে তার চেয়ে আরও বেশি বনভূমি হওয়ার প্রয়োজন আছে। সেজন্য পশ্চিমবঙ্গে যে সমস্ত জমি পড়ে আছে সেখানে আরও বনজ সম্পদ, আরও গাছপালা লাগানোর জন্য মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সে ব্যাপারে তিনি আরও ব্যবস্থা গ্রহণ করেন।

স্যার, আজকে আমরা জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতি পরিচালিত সামাজিক বনসৃজন প্রকল্পে দেখছি লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা ব্যয় করা হচ্ছে। কিন্তু যে সংখ্যক গাছ লাগাবার কথা তা কোথাও লাগানো হচ্ছে না এবং সংরক্ষণের ব্যবস্থা করা হচ্ছে না। এই প্রকল্পে চড়ান্ত দুর্নীতি হচ্ছে, দলবাজি হচ্ছে। উপরন্তু ভেস্টেড ল্যান্ডে যে গাছগুলো আছে সেগুলো পর্যন্ত কেটে সব ফাঁক করে দেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব 'সামাজিক বনসৃজন' প্রকল্পের কাজ যাতে সঠিকভাবে হয় তার জন্য তিনি বিশেষ দৃষ্টি দিন। এই প্রকল্প অনুসারে বিভিন্ন জায়গায় যে গাছগুলো লাগানো হচ্ছে সেগুলো অল্প কিছু দিনের মধ্যেই চুরি হয়ে যাচ্ছে। গাছগুলোকে ঠিকমতো সংরক্ষণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। স্যার, এর সাথে সাথে বন্য প্রাণী সংরক্ষণের যে কাজ তা খুবই ইম্পর্টেন্ট কাজ। মাননীয় সদস্য সৌগত রায় একটু আগে

পশ্চিম বাংলায় যে সব বন্য প্রাণী আছে বিভিন্নভাবে তাদের সংরক্ষণের বিষয়ে বললেন এবং কিছুটা রক্ষিত হচ্ছে বললেন। সাথে সাথে এটাও আমরা লক্ষ্য করছি যে, অনেক বন্য প্রাণী হারিয়ে যাচ্ছে। আগে এমন অনেক প্রাণীদের দেখা যেত যাদের এখন আর দেখতে পাওয়া যাচ্ছে না। সেই সমস্ত প্রাণীদের কি করে সংরক্ষণ করা যায় তা ভেবে দেখতে হবে এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে হবে। সেই ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি। এ-কথা ঠিক যে, বনাঞ্চলে যে সমস্ত আদিবাসী মানুষরা বসবাস করেন তাদের নিজস্ব একটা কালচার, একটা আলাদা সংস্কৃতি আছে। কিন্তু আজকে তা অবলুপ্ত হতে বসেছে। আজকে মেইন-স্ট্রিমের সঙ্গে নিজেদের খাপ খাওয়াতে গিয়ে তারা তাদের নিজস্ব সংস্কৃতিকে হারিয়ে ফেলছে। উপরন্তু তাদের অর্থনৈতিক দুরবস্থা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। সুতরাং তাদের ইকনমিকি রিহ্যাবিলাইটেশনের প্রয়োজন আছে। ইকনমিক রিহ্যাবিলিটেশনের সাথে সাথে ঐ সমস্ত মানুষরা যাতে তাদের অরিজিনাল কালচার ধরে রাখতে পারে তার জন্য সরকারকে উদ্যোগ গ্রহণ করতে হবে। তাদের সংস্কৃতির সংরক্ষণ এবং বিকাশের জন্য সঠিক ব্যবস্থা করতে হবে। তা না হলে তারা কমপ্লেক্স-এর শিকার হচ্ছে, কমপ্লেক্স থেকে মানসিকভাবে ভেঙে পড়ছে। হীনমণ্যতায় ভুগছে এবং সমাজের অন্যান্য অংশ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়ছে। তাদের মধ্যে সেসিয়নিস্ট টেন্ডেন্সি দেখা দিচ্ছে। বিচ্ছিন্নতাবাদী মানসিকতা দেখা দিচ্ছে। ইকনমিক ডেভেলপমেন্টের সাথে তাদের কালচার বা সংস্কৃতির সংরক্ষণেরও প্রয়োজন আছে। তা না হলে রবীন্দ্রনাথ ঠাকুরের সেই কথা, 'দাও ফিরে সে অরণ্য, লও এ নগর' এই চিন্তা-ধারায় তারা চারিদিকে সোচ্চার হয়ে উঠবে। তা যাতে না হয় তার জন্য এখনই আমাদের যথাযথ উদ্যোগ গ্রহণ করতে হবে এবং তা করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। জ্বালানি কাঠ, পশু খাদ্য ইত্যাদির ব্যাপার এখানে আছে, কিন্তু স্যার, আমরা দেখছি এই দপ্তর যত রকম কর্মসূচিই গ্রহণ করুক না কেন তার কোনওটাই সঠিকভাবে কার্যকর হবে না যতক্ষণ না এই দপ্তরের দুর্নীতি দূর হচ্ছে। এই দপ্তরের বিভিন্ন ক্ষেত্রের দুর্নীতি যদি ঠিকভাবে রোধ করা না যায় তাহলে আমাদের অরিজিনাল যে উদ্দেশ্য তা ব্যাহত হবে। স্যার, এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে আর একটা কথা বলতে চাই। কিছু দিন আগে এই বিধানসভার ইনফরমেশন অ্যান্ড কালচার অ্যান্ড এডুকেশন-এর সাবজেক্ট কমিটি হলং-এ গিয়েছিল। সেখানে গিয়ে কমিটি থাকার স্থান পায় না। কারণ দু'জন মাননীয় বিচারপতি সেখানে ছিলেন। আর দার্জিলিং-এ পদ্মজা নাইডু হিমালয়ান জিওলজিক্যাল পার্ক যেটা আছে, সেটার আরও উন্নতি করা দরকার। সেটাকে পর্যটকদের কাছে যাতে আরও আকর্ষণীয় করে তোলা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। সবচেয়ে বড় কথা হচ্ছে, বন দপ্তরকে টিম্বার স্মাগলিং বন্ধ করার জন্য সচেষ্ট হতে হবে। এই কয়েকটি কথা বলে,

এই বাজেটের বিরোধিতা করে আমাদের দলের তরফ থেকে আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৬২ সনে প্রথম বিধানসভায় এসে গত বছর পর্যন্ত এই ফরেস্ট নিয়ে বলবার প্রয়োজনীয়তা কোনওদিন অনুভব করিনি। এবারে স্বল্প সময় হলেও আমার একটা নৈতিক দায়িত্ব আছে ফরেস্ট নিয়ে কিছু বলার। তাই মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমি এই স্বল্প সময়ের মধ্যে দু-চারটি কথা বলতে চাই। ফরেস্ট উত্তরবঙ্গ থেকে শেষ হয়ে যাচ্ছে ফরেস্ট বলতে কিছু নেই। সেখানে যারা কাঠ চোর, বন দপ্তরের অসাধু অসৎ অফিসার, পুলিশ এবং কিছু মস্তানের স্বর্গরাজ্য গড়ে উঠেছে ফরেস্টে। মাননীয় মন্ত্রী মহাশয় এগুলি আপনি জানেন, কারণ আপনি উত্তরবঙ্গের সন্তান, আপনি প্রতিদিন দেখছেন এগুলি চোখের উপর। সোশ্যাল ফরেস্ট্রি শেষ হয়ে যাচ্ছে। পঞ্চায়েত, পুলিশ এবং আপনার দপ্তরের অফিসাররা মিলে এবং ব্যাঙ্কের ছাতার মতোন গজিয়ে ওঠা শ-মিলের যারা মালিক তাদের রমরমা ব্যবসা। আমি আপনাকে গত বছর একটা ফ্যাক্স করেছিলাম যে কিভাবে দিনের পর দিন সোশ্যাল ফরেস্ট্রির এই গাছগুলো যেগুলি আমাদের সম্পত্তি হতে পারে তার বিনাশ হয়ে যাচ্ছে। যে কাঠগুলি হচ্ছে তার টাকা যদি পঞ্চায়েতের তহবিলে আসে তাহলে গ্রামের উন্নয়নের কাজ আরও বেশি হতে পারে। কিন্তু টাকাগুলি পঞ্চায়েতের তহবিলে আসছে না। এই অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে, ফরেস্ট শেষ হয়ে যাচ্ছে এবং আজকে যে ব্যাপারে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যের দৃষ্টি আকর্ষণ করেছিলাম হাউসে এসে, সেই কথাই আপনার দপ্তরের আজকে ব্যয়-বরাদ্দ নিয়ে আলোচনা করতে উঠে আবার বলছি, উত্তরবঙ্গে এই যে সমাজ-বিরোধীরা, আমাদের রাষ্ট্র বিরোধী শত্রুরা ঘাঁটি গেড়ে বসেছে এবং আল্‌ফারা এসে চারিদিকে বিস্তার করছে তার প্রভাব সেটা কিন্তু এই ফরেস্টকে কেন্দ্র করে। কুমারগ্রাম বলুন, বক্সির হাট থেকে আরম্ভ করে কাঠ-চোরের রমরমা এবং তাদের মাধ্যমেই আলফারা আসছে এবং এসে বড় বড় শহরে যেমন, কোচবিহার, জলপাইগুড়ি এবং শিলিগুড়ি শহরে ওরা আস্তানা গড়ে তুলছে। এদের ঠেকাতে হলে যদি কাঠ চোরদের ধরতে পারেন, প্রতিরোধ করতে পারেন এই কাজগুলো এবং পুলিশকে যদি সক্রিয় করে তুলতে পারেন তাহলে কাজ হবে, তা না হলে পুলিশকে দিয়ে শুধু ফুটবল খেলিয়ে দেশের কোনও কাজ হবে না। আপনাদের কাছে বিশেষ করে আপনার কাছে আমার বিশেষ আবেদন থাকবে, উত্তরবঙ্গে আজকে একটা যে দুর্নীতির পাহাড় গড়ে উঠেছে, যে খুন-খারাবি চলছে, ধ্বংসাত্মক কাজ চলছে তার মূলে কিন্তু অন্যান্য কারণ থাকলেও আপনার ফরেস্ট্রি কাঠ চুরিকে কেন্দ্র করে এই সমস্ত সমাজ-

বিরোধী লোকগুলি জড়ো হয়েছে। এই কাঠ চুরিটা বন্ধ করে দিলে—আমার মনে হয়—এই আল্‌ফা বা পাকিস্তানের যারা গুপ্তচর তাদের কিছু কাজ প্রতিরোধ করা যাবে, ব্যাহত করা যাবে। আজকে অবস্থা কি দাঁড়িয়েছে? সোশ্যাল ফরেস্ট্রির গাছ গ্রাম-কে গ্রাম পাবেন না।

এক একটা গাছ কেটে সরাতে যেখানে ৫/৬ ঘন্টা সময় লাগে সেখানে পুলিশের সঙ্গে যোগসাজসে দিনের বেলায় তারা সেই গাছগুলি কেটে নিয়ে চলে যাচ্ছে। আপনার বরাদ্দটা বাড়ানো উচিত কারণ আপনার নেট ওয়ার্কটা বাড়ানো উচিত। আপনার কাজ শুধু গাছ জন্মানো নয়, সেখানে দুর্নীতির যে আগাছা জন্মেছে সেগুলি তুলে ফেলাটা আপনার একটা জরুরি কাজ এবং তারজন্য আপনার নেটওয়ার্ক দরকার কাজেই আপনার বরাদ্দটা বাড়ানো দরকার। তারপর আপনাকে বলি, কলকাতা থেকে আপনার দপ্তরে যে সমস্ত অফিসাররা যায় আমরা দেখি উত্তরবঙ্গে তারা থাকতে চায় না। ওরা ভাবে যে উত্তরবঙ্গে গেলে দু/এক বছর থাকব এবং সেই সময় উত্তরবঙ্গকে লুঠেপুঠে খেয়ে চলে আসব। এরাই সমস্ত দুর্নীতিকে প্রশ্রয় দেয়। সেদিন আপনার যে অফিসারটি ধরা পড়ল দেখা গেল বিহারে তার ফার্নিচার পাঠানোর নামে সেই ফার্নিচারের নিচে চোরাই কাঠ পাওয়া গেল। আপনি যদি একে দৃষ্টান্তমূলক শাস্তি দিতে পারতেন তাহলে ফরেস্টকে কেন্দ্র করে যারা আজকে দুর্নীতি গড়ে তুলছে তারা থমকে দাঁড়াত। আপনার অফিসার যারা এই ধরনের কাজ করছে তাদের বিরুদ্ধে আপনি ব্যবস্থা অবলম্বন করুন। এই প্রসঙ্গে আমার সাজেশন, উত্তরবঙ্গের শিক্ষিত ছেলে যারা ফরেস্ট অফিসার আছে তাদের আপনি মাথায় বসান। কারণ, তাদের উত্তরবঙ্গের প্রতি একটা দরদ থাকবে। সে ভাববে যে উত্তরবঙ্গকে আমি শ্মশান করে দিতে পারি না। কিন্তু যারা কলকাতার সল্টলেক, বালিগঞ্জ কি আলিপুর থেকে ফরেস্ট অফিসার হয়ে উত্তরবঙ্গে যাচ্ছে, উত্তরবঙ্গ শ্মশান হয়ে গেলেও, শেষ হয়ে গেলেও, কাঠ চুরির জন্য ফরেস্ট সাফ হয়ে গেলেও তাদের কিছু যাবে আসবে না। এই ব্যাপারটা আপনাকে আমি ভাবতে বলব। যোগেশবাবু, আপনার কাছে আমার অনুরোধ, আগামী ৬ মাসের মধ্যে আপনার অফিসার যারা এই সমস্ত চুরির সঙ্গে, দুর্নীতির সঙ্গে জড়িত তাদের আপনি দৃষ্টান্তমূলক শাস্তি দিন। আগামী ৬ মাসের মধ্যে এটা আমরা দেখতে চাই। আপনার ঐ অফিসার যাকে আপনি সাসপেন্ড করলেন এবং তারপর ট্রান্সফার করে দিলেন তার শাস্তি আমরা কুচবিহারের বুকের উপর দেখতে চাই। আর যদি আপনি সে ব্যবস্থা না করেন তাহলে ক্ষিপ্ত জনতা যেদিন আনি হাতে তুলে নেবে সেদিন আপনি বলবেন দেশটা রসাতলে গেল, দেশটা উচ্ছন্নে গেল, মানুষ নিজের হাতে আইন তুলে নিচ্ছে—এটা বড় খারাপ কথা। কিন্তু বাধ্য হবে উত্তরবঙ্গের মানুষ। উত্তরবঙ্গের সাধারণ মানুষকে তো শেষ করে দেওয়া হচ্ছে চারিদিক থেকে। সেই উত্তরবঙ্গকে বাঁচাতে হলে ফরেস্টকে বাঁচানো দরকার। কথায় বলে টি,

*টিম্বার এবং টোব্যাকো—এই নিয়ে উত্তরবঙ্গ। টোব্যাকো তো আজকাল সেখানে শেষ হয়ে যাচ্ছে। নেশা ছাড়া টোব্যাকো দিয়ে যে অন্য কাজ করা যায় সেটা কেউ ভেবে দেখছেন না। বাংলাদেশের হাসিনা সরকার টোব্যাকোর শুকনো ডাঁটি দিয়ে রং-এর কারখানা করে হাজার হাজার বেকার যুবকের কর্মসংস্থানের ব্যবস্থা করেছে।* উত্তরবঙ্গের চ্যাংড়াবান্ধা দিয়ে প্রতিদিন ট্রাক ট্রাক তামাকের ডাঁটি সেখানে চলে যাচ্ছে। আমরা কিন্তু তা নিয়ে কিছু করছি না। টোব্যাকো তো গেল, টি-ও আমাদের হাতের বাইরে চলে গিয়েছে। বিশ্বায়ণ, শিল্পায়ণ, প্রোমোটার, বড় বড় লোক, এইসব করে করে টি আজকে আমাদের হাতের বাইরে চলে গিয়েছে। টি আর আজকে সাধারণ মানুষের নয়। খালি থাকল টিম্বার। সেই টিম্বার চুরিও আপনি আজকে ঠেকাতে পারছেন না। আপনার বরাদ্দ বাড়ানো দরকার। সেখানে যারা পাহারায় আছে—অফিসাররা—তাদের আপনি নিরাপত্তার ব্যবস্থা করুন, তাদের নিরাপত্তাটা সুরক্ষিত করুন। আপনার তারজন্য যা টাকা লাগবে সেটা আমরা সমর্থন করব। আমরা দাবি তুলব, উত্তরবঙ্গের জন্য যোগেশবাবুর হাতে আরও টাকা দেওয়া হোক সেখানে ফরেস্ট গড়ে তোলার জন্য। কিন্তু যদি আপনি না পারেন তাহলে আমাদের যুগ যুগ ধরে অভিশাপ বহন করে যেতে হবে। এই কথা বলে স্যার, আপনাকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পবিত্র বিধানসভায় পশ্চিমবঙ্গ সরকারের বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, আমি সেই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে আনীত কাট মোশনের সমর্থন করে কিছু কথা বলতে চাই। কমলবাবুর কথাগুলি খুব বাল লাগল। যদিও উনি সরকার পক্ষের লোক, উনি বলেছেন যে পরেস্ট শেষ হয়ে গেছে, আমি তার সঙ্গে যোগ করছি যে, তাহলে বাজেট কেন? কমলবাবু আমাদের সমর্থন করেছেন, এটা ভাল লাগল। যদিও উনি বামফ্রন্টের সঙ্গে মিশে গেছেন, তবুও ওনার নৈতিকতা আছে। এই ২২ বছরে ওনার নৈতিকতা শেষ হয়ে যায়নি। সেজন্য ওনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য আরম্ভ করছি। পশ্চিমবঙ্গের সুন্দরবন এবং তরাইয়ের বন পৃথিবী বিখ্যাত। এই বহকে কেন্দ্র করে যেমন অর্থনৈতিক বিকাশ সম্ভব তেমনি ভারতবর্ষের প্রজন্মের কাছে এই বন ও বনজ প্রাণী বিশেষ করে রয়েল বেঙ্গল টাইগার-এর একটা বিশেষ আকর্ষণীয় বস্তু করা যায়। পশ্চিম বাংলার বন বিভাগের মন্ত্রী মহাশয় মনে করেন যে বাজেট করলাম আর আমার দায়িত্ব শেষ হয়ে গেল। কারণ ওনার কাজকর্ম দেখে সেটাই মনে হয়। আমি এখানে একটা কথা বলতে চাই যে, বন, বন সম্পদ এবং বন্য পশুগুলিকে সংরক্ষণ করার জন্য বনরক্ষী বাহিনী আছে। আজকে ভাবতে অবাক লাগে যে

বেআইনিভাবে অসাধু ব্যবসায়ীদের সঙ্গে বনকর্মিদের গোপন আঁতাতে বনগুলি শেষ হয়ে যাচ্ছে। আজকে জঙ্গলের যে সৌন্দর্য সেটা শেষ হয়ে গেল। ২২ বছরে এইরকম একটা অবস্থার আপনারা সৃষ্টি করেছেন। আমি নিজে দেখতে গিয়েছিলাম জলদা পাড়া, গরুমারা, অভয়ারণ্য এবং সুন্দরবন। সেখানে দেখেছি যে নির্বিবাদে গাছ কাটা হচ্ছে, এইরকম একটা প্রবণতা দেখা দিয়েছে যা আগামী দিনে ভয়ঙ্কর পরিণতি নিয়ে আসবে। আজকে লোথিয়ান অভয়ারণ্যে হরিণ মারছে, বনজঙ্গল সাফ হয়ে যাচ্ছে। দক্ষিণ ২৪ পরগনা জেলার বিস্তির্ণ এলাকায় হরিণ, পাখি শিকার চলছে। এক শ্রেণীর ব্যবসায়ীদের সঙ্গে বনকর্মিরা যুক্ত রয়েছে। আমরা জানি যে সমাজে দুই শ্রেণীর মানুষ আছে। এক শ্রেণীর আছে যাদের এক কান কাটা তারা সমাজের বাইরে দিয়ে চলে, আর শ্রেণীর মানুষ আছে যাদের দুই কান কাটা, তারা সমাজের মধ্যে দিয়ে চলে। আপনারা ২২ বছর ক্ষমতায় আছেন। আপনি দুই কান কাটার মতো স্বীকার করছেন যে, হ্যাঁ, হয়েছে। আপনি মন্ত্রী, আপনি বন কাটা হচ্ছে, একথা স্বীকার করার আগে পদত্যাগ করলেন না কেন? আজকে কোটি কোটি টাকা খরচ হচ্ছে বন সংরক্ষণ করার জন্য অথচ সেখানে আজকে বন শেষ হতে চলেছে। আপনারা ২২ বছর ক্ষমতায় থেকেও জঙ্গলের গাছপালা যারা কাটছে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারছেন না। সুন্দরবন-এর গভীর অরণ্যে এমন একটা জায়গা আপনি ৫ জন রক্ষী দিয়েছেন যাদের সম্বল হচ্ছে লাঠি। লাঠি যাদের ভরসা, আর যারা কাঠের ব্যবস্থা করে তাদের হাতে আগ্নেয় অস্ত্র, তাদের সামনে দিয়ে কাঠ নিয়ে চলে যাচ্ছে। তাদের কিছু করার নেই। এই হচ্ছে প্রকৃত চিত্র। এই রকম চলতে থাকলে আগামী দিনে আপনাকে একটা সাইন বোর্ড টাঙিয়ে দিতে হবে যে এখানে জংগল ছিল। ও দেখে মানুষকে বুঝে নিয়ে হবে যে হ্যাঁ, এখানে একটা জঙ্গল ছিল। আমি মন্ত্রী মহাশয়কে বলব রক্ষণাবেক্ষণের দায়িত্ব যদি না নেন তাহলে কিছু হবে না। দায়িত্ব এড়িয়ে কাজ করা যায় না। টাকা পেলেন আর কাজের বেলায় ভাষা ভাষা, এই ভাবে কাজ হয় না। এই সভায় আমি একটা মেনশন করেছিলাম, বলেছিলাম চিতল হরিণের কথা। আমি বলেছিলাম সুন্দরবনের এই দুষ্প্রাপ্য হরিণ শেষ হয়ে যাচ্ছে। আপনার দলের কর্মী এবং বন কর্মিদের সহযোগিতায় এক শ্রেণীর মানুষ এই হরিণ বধ করছে, আপনি ব্যবস্থা নিন। আপনি কোনও ব্যবস্থা নিয়েছেন কি নেননি, কোনও কিছু আপনার মুখ থেকে শুনতে পাইনি। একজন বিধায়ক মেনশন করেছে, তার উত্তর দেওয়ারও সৌজন্য দেখাতে পারেননি। ওখানে ১১০ টাকা থেকে ১২০ টাকা দরে চিতল হরিণের মাংস বিক্রি হচ্ছে। আপনি মন্ত্রী হয়ে দায়িত্বজ্ঞানহীনের মতো কোনও উত্তর দিলেন না। কারণ আমি বিরোধী পক্ষের এম. এল. এ. বলে। পশ্চিমবাংলার উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গে যে পরিস্থিতি চলেছে সেই পরিস্থিতি সম্পর্কে কিছু করার ব্যাপারে আপনার চিন্তা ভাবনা জেগেছে কিনা জানি না। সঞ্জীব চট্টোপাধ্যায়ের একটা

কথা আছে "বন্যরা বনে সুন্দর"। সেই বনকে আপনি শেষ করতে বসেছেন। টাকাগুলি কি করছেন? আপনি ঠিক ভাবে খরচ করতে পারছেন না। এই টাকা আপনারা পার্টির ক্যাডারদের মধ্যে ভাগ করেন। তাই এই বাজেটের বিরোধিতা করে আমাদের পার্টির আনা কাট মোশন সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই সভায় ৫২ নম্বর দাবির অধীনে ফরেস্ট অ্যান্ড ওয়াইল্ড লাইফের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করা হয়েছে ১৫৯ কোটি ৫৫ লক্ষ ৪৯ হাজার টাকার, সেই দাবিকে সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দেখতে পাচ্ছি যে, ক্রমশ এই দপ্তরের কাজের পরিধি বিস্তার লাভ করছে, ব্যাপকতর হচ্ছে। সেইজন্য [illegible] এই দপ্তরের গুরুত্ব বিশেষভাবে বৃদ্ধি হয়েছে। এই বর্ধিত দায়িত্ব পালন করার মতো যে পরিকাঠামো দরকার সেই পরিকাঠামোর অভাব রয়েছে। মজবুত পরিকাঠামো নয়, দুর্বল পরিকাঠামো। যার জন্য আমরা দেখতে পাচ্ছি এই রাজ্যে যে ট্রাডিশনাল ফরেস্ট ছিল বা আছে উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গ এবং সুন্দরবনে সেই ট্রাডিশনাল ফরেস্ট ক্রমশ নিঃশ্বেস হয়ে যাচ্ছে। উত্তরবঙ্গের দার্জিলিং বা জলপাইগুড়িতে এবং সুন্দরবনে যেটুকু বা আছে দক্ষিণবঙ্গের অবস্থা আরও করুণ। এই যে কাঠ চোরাকারবারি আছে শ মিলের মালিক আছে অসাধু ব্যবসায়ি এই সমস্ত চক্র মাফিয়ার দল কাঠ পাচার করে দিচ্ছে। এটা রোধ করতে পারা যাচ্ছে না। দক্ষিণবঙ্গে আমরা দেখেছি, অনেক অভাবি কৃষি মজুর আছে, কর্মহীন মজুর আছে যাদের রুটি-রুজি বনভূমির উপর নির্ভর করে।

একদিকে বনজ সম্পদের অস্বাভাবিক মূল্যবৃদ্ধি, এটা যেমন তাদের প্রলুব্ধ করে, তারা বনের গাছ কেটে জীবিকা নির্বাহ করে, এটা ঘটনা। আমাদের সেদিকে তাদের কিছুটা সচেতন করার দরকার ছিল। বনভূমির গুরুত্ব তাদের বুঝিয়ে বলার দরকার ছিল, আমরা সেটা করতে পারিনি। বর্তমানে বনরক্ষা বাহিনী গড়ে তুলে একটা প্রচেষ্টা নেওয়া হয়েছে, তাতে তাদের লভ্যাংশ আছে, তাদের স্বার্থ আছে, এরফলে বাঁকুড়া এবং পুরুলিয়াতে বেশ কিছু পরিকল্পনা নিয়েছে—রোড সাইট প্লানটেশন, রিভার সাইট প্লানটেশন, পতিত জমি উদ্ধার করে বনসৃজন করা, সামাজিক বনসৃজন করা, সামাজিক বনসৃজন করা, এইসব আমরা দেখছি। এইসবের ফলে আমাদের রাজ্যে ১৩ শতাংশ যে বনের আয়তন ছিল তা বৃদ্ধি পেয়ে ১৫ শতাংশে পৌঁছে গেছে। কিন্তু এখানে প্রশ্ন হচ্ছে, বনে আগে আমাদের যে ট্রাডিশনাল ফরেস্ট—শাল, পিয়ালি, মহুয়া এইসব গাছ আমরা দেখতে পাচ্ছি না। সেখানে দেখছি ক্রমশ ইউক্যালিপটাস, আকাশমনি এবং সফট উডে ভরে যাচ্ছে। বনে আগে যে সমস্ত জন্তু বাস করত, আমরা এমনকি শিয়াল পর্যন্ত এখন দেখতে পাই না। বেনর যে ডেনসিটি, ঘনত্ব সেটা নেই। বাঁকুড়া, পুরুলিয়া এবং বীরভূমে

যথেষ্ট পরিত্যক্ত জমি আছে, সেখানে বনসৃজনের অবকাশ আছে। সেখানে যে গতিতে কাজ হওয়া উচিত ছিল তা হচ্ছে না। আমার প্রস্তাব হচ্ছে, প্রত্যেক জেলাতে রিজার্ভ ফরেস্ট, সংরক্ষিত বনাঞ্চল গড়ে তুলুন। কংসাবতীর পাশে মুকুট-মনিপুরে জঙ্গল তৈরি করে পর্যটকদের আকর্ষণীয় করে তোলা যায়। আপনি এই দিকে আশা করি দৃষ্টি দেবেন। এই কথা বলে আমি বাজেট বক্তব্যকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী কিরিটি বাগদি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আগের তুলনায় বন সংরক্ষণের ক্ষেত্রে অনেক উন্নতি হয়েছে এটা ঠিক। কিন্তু সাথে সাথে এই যে বন সুরক্ষা কমিটি, এটা সব জায়গায় এখনও তৈরি করা যায়নি। বিট অফিসার, আমলাতন্ত্র সেগুলো না করার জন্য বেশ কিছু জায়গায় বন সুরক্ষা কমিটি করা যাচ্ছে না। আমি পঞ্চায়েতের সদস্য থাকার সময়ে কয়েকটি জায়গায় বন কমিটি করার কথা বলেছিলাম। তারা করব করব বলে রেখে দিয়েছিল। এর ফলে দেখা গেল যে, সৃষ্টি করা যে বন ছিল তা ক্রমশ শেষ হয়ে গেল। সেদিকে বিশেষভাবে নজর দেওয়া উচিত, যেখানে বন কমিটি করতে বাকি আছে, সেগুলো করা প্রয়োজন। সাথে সাথে বেশ কিছু এলাকায় বনের পাশে বসবাসকারী আদিবাসীদের বনের ওপরে যে অধিকার ছিল, আস্তে আস্তে বেশ কিছু আমলা তাদের সেই অধিকার বন্ধ করে দিয়েছে। তাদের ওপরে যে ব্যাপকতর জুলুম চলছে তা বন সংরক্ষণের ক্ষেত্রে ক্ষতিগ্রস্ত করে তুলছে। আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের সেদিকে দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল :** স্যার, আজকে বন দপ্তরের যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে, আমি তীব্র ভাষায় প্রতিবাদ করে এই ব্যয় বরাদ্দকে সমর্থন না জানিয়ে এবং কংগ্রেসের আনীত কাট মোশনকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই।

মাননীয় সদস্য কমল গুহ যে বক্তব্য রেখেছেন সরকারি পক্ষেরই বলা যাবে কারণ উনি আবার জয়েন করে শরিক দল হয়ে এসেছেন। কিন্তু ওনার ওই বক্তব্যের পরে আর কোনও বক্তব্য রাখার প্রয়োজনীয়তা আছে বলে মনেকরি না। আমি শুধু এইটুকু বলতে চাই যে, এই বন দপ্তরের দায়িত্ব নেবার পরে যেভাবে দুর্নীতির প্রশ্রয় হচ্ছে তাতে এই বিধানসভাতে দাঁড়িয়ে আপনি পদত্যাগ করে একটা দৃষ্টান্ত স্থাপন করুন। কারণ খুবই দুঃখের বিষয় দুজন করে মন্ত্রী আছেন—একজন উত্তরবঙ্গের এবং আরেকজন পুরুলিয়ার। আজ পর্যন্ত বহু কর্মী এবং আমলাদের যোগসাজসে সরকারি ছাপ মারা

কাঠের পাচার বন্ধ করতে পারেননি। যারা দায়িত্বে ছিলেন তারা দুর্নীতির বিরুদ্ধে ব্যবস্থা নিতে চাইছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়ে রাতারাতি সরিয়ে দিয়েছেন। এর আগে ডি. এফ. ও অফিসার কুচবিহার যিনি আছেন, তিনি মেদিনীপুরের দায়িত্বে ছিলেন, সেখানে তার বিরুদ্ধে অভিযোগ আসে জেলা পরিষদ এবং সভাধিপতি এবং স্থানীয় বিধায়ক থেকে, তাকে ডায়নামিক আখ্যাও দেওয়া হয়েছিল। কিন্তু তার পরিপ্রেক্ষিতে তাকে সাসপেন্ড না করে দিয়ে বরং কুচবিহারে নিয়ে আসা হল। আজকে এই জায়গায় দাঁড়িয়ে এই বাজেট বরাদ্দকে সমর্থন করা যায় না। মাননীয় কংগ্রেস সদস্য খুব পরিষ্কার ভাষায় বলেছেন যে, এই সরকারি দুর্নীতিকে প্রশ্রয় দেবার জন্য সরকার এবং সরকারের কর্মচারিগণ যেভাবে দিনের পর দিন দুর্নীতি চালাচ্ছে তাতে সারা পশ্চিমবঙ্গের মানুষ অবাক হচ্ছে। আজকে শহরে যে সমস্ত কাঠের মিলগুলো গজিয়ে উঠেছে তারা কোথায় থেকে এবং কেমন করে এই কাঠগুলো পাচ্ছে সেটা একটু জানার চেষ্টা করুন। সরকারি স্ট্যাম্প লাগিয়ে বন দপ্তর থেকে সরকারি কর্মচারিদের যোগসাজসে কোটি কোটি টাকার কাঠ পাচার করে বেসরকারি ইনস্টিটিউশনগুলোর রমরমা বাজার চলছে। তারা এই ব্যবসা চালাচ্ছে সরকারি মদতে। আজবে বনসৃজন প্রকল্পের কথা শুধু আপনার ওই কাগজে-কলমে এবং আপনার ওই পুস্তিকাতেই প্রচারিত হয়েছে। সত্যিকারের বনসৃজন প্রকল্প হচ্ছে না কেবল মাননীয় সদস্যদের আপনি মধু খাওয়ানোর চেষ্টা করছেন। এই কথা বলে এই আমার বক্তব্য শেষ করবার আগে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, একটা খবর আছে আই. এস. আই. লোকেরা নাকি কুচবিহারে ঘাঁটি করেছে, এই কথাটি সত্যি কিনা জানাবেন। এর সঙ্গে একথাও বলছি যে, যেভাবে আপনার দপ্তরের কর্মিদের যোগসাজসে বনকে শুকনো করে বনের কাঠ বিক্রি করে দিচ্ছেন, সেখানে আপনার আই. এস. আই যুক্ত আছে কিনা আপনি পরিষ্কার করে আপনার জবাবি ভাষণে বলবেন। এইকথা বলে কংগ্রেসিদের আনীত কাটমোশনকে সমর্থন করে আপনার বাজেট রবাদ্দের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে, বিরোধী পক্ষের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে, আমার আগের বক্তা শ্রী অসিত মাল বললেন যে বামফ্রন্টের আমলে বন সৃজন কিছু হয়নি। আমার মনে হয় তিনি যখন ঘর থেকে বেরোন বা বিধানসভার দিকে আসেন তখন খোলা চোখে আসেন না। তাই তিনি কোনও বনসৃজন দেখতে পান না। স্যার, এই পঞ্চায়েত এবং জেলা পরিষদের উদ্যোগে গ্রামবাংলায় খাস জমিগুলোতে বনসৃজন হয়েছে।

বনসৃজনকে রক্ষা করার ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীকে বলব, জ্বালানি তৈরি হয়

এই ধরনের গাছের প্রতি মানুষের ঝোঁক থাকে। তারা ঐ গাছগুলিতে নষ্ট করে ফেলে, তাই ঐ গাছগুলি যাতে নষ্ট না হয় তার জন্য ছোট ছোট বনসৃজন করে পাট্টা দেওয়ার ব্যবস্থা করা হোক। আমি আর একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে, নদী ভাঙন সেইগুলি রোধ করা যায় কিনা। পাহাড়ে যে সমস্ত গাছ আছে, সেইগুলি যাতে রক্ষা পায় এবং পাহাড় থেকে যে ধ্বস নামে তার জন্য বলছি যে সমস্ত গাছ সেখানে আছে, সেইগুলি যাতে কাটা না হয় প্রয়োজনে আরও গাছ লাগানো হয় তার ব্যবস্থা করা দরকার, এতে পাহাড় এর ধ্বস বন্ধ হতে পারে এবং নদীর মজে যাওয়া কিছুটা রোধ হতে পারে। ভেষজ ঔষধের জন্য ৯৮-৯৯ সালে ৫৫০ হেক্টর জমিতে গাছ লাগান হয়েছে, এই বছরে ৪৫০ হেক্টর জমিতে গাছ লাগানোর প্রস্তাব আছে। আমার একটা প্রস্তাব আছে, মাননীয় মন্ত্রীকে বলব, বন দপ্তর থেকে অনেকগুলি দ্রব্য সামগ্রী পাওয়া যায়, তা এই বিধানসভার চত্বরে যদি একটা স্টল করে মানুষের কাছে বিক্রি করা যায় তারও দাবি আমি জানাচ্ছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রীমতী বিলাসিবালা সহিস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ৫২ নম্বর দাবির অধীনে যে ব্যয় বরাদ্দর দাবি এখানে পেশ করা হয়েছে, আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে আমি তার তীব্র বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বাজেট বক্তৃতার সম্বন্ধে কিছু বলার আগে, কয়েকটি কথা আপনাদের কাছে বলতে চাই। স্যার, আপনি দেখেছেন যে আমাদের বাজেট বক্তৃতায় বিধানসভায় মাননীয় সদস্যরা তারা যে বক্তব্য রেখেছেন এবং কয়েকজন সদস্য বিরোধী পক্ষের এবং আমাদের বামফ্রন্টের যারা সদস্য আছেন তারা অত্যন্ত সুচিন্তিত মতামত দিয়েছেন এবং আমরা নিশ্চয় সেটা পরবর্তী ক্ষেত্রে বিবেচনা করার জন্য চেষ্টা করব। কিন্তু যে কথাটা আমি বিনীতভাবে বিধানসভায় বলতে চাই এখানে মাননীয় বিরোধী দলের সদস্য, আমাদের দীর্ঘ দিনের সদস্য, এবং যিনি প্রথম বক্তা ছিলেন বিরোধী দলের, এখানে আপনারা যারা উপস্থিত আছেন তারা দেখেছেন তার বক্তব্যর মধ্যে অন্য বাজেট বক্তৃতায় এবং ফরেস্ট ডিপার্টমেন্টের বাজেট বক্তৃতার মধ্যে কত ফারাক আছে। তিনি নম নম করে ১৫ মিনিট বলে চলে গেলেন। আমাদের প্ল্যান বাজেট সম্বন্ধে না বলে অন্য কিছু কথা বলে গেলেন। তার বক্তব্য শুনে আমার মনে হয়েছে, বন দপ্তরের বন বোধহয় শেষ হয়ে গেছে তারা স্বপ্ন দেখছেন। তাদের যেমন অবস্থা, তারা বিভিন্ন রাজ্য থেকে শেষ হয়ে গেছে, তেমনি মনে করছেন, পশ্চিমবাংলা থেকে বন শেষ হয়ে গেছে। আমার মনে হয়েছিল, বিরোধী দলের মাননীয় সদস্যরা তারা বন দপ্তরের বাজেট বরাদ্দের বিরোধিতা করবেন না। তারা এটা ভালভাবে জানেন পরিবেশ এবং অরণ্য ওতপ্রোতভাবে জড়িত। এর কোনও সীমা পরিসীমা নেই। এর

কোনও রাজনৈতিকতা নেই, এটা হচ্ছে সবার। সেইজন্য আজকে এই বন দপ্তরের যে বাজেট এটাকে আমি মনে করি সমর্থন করা উচিত ছিল।

এরপরে আমি আমার সংক্ষিপ্ত সময়ে কয়েকটি কথা বলতে চাই। আমাদের কাজের ব্যাপারে বিরোধীরাও স্বীকার করেছেন। হ্যাঁ, আমরা অত্যন্ত গর্বিত, শুধু ভারতবর্ষ নয়, পৃথিবীতে এই রকম নজির পাবেন না। আজকে আপনারা বলার চেষ্টা করেছেন বন চুরি হচ্ছে। আপনারা কোথয় বসে আছেন? আপনারা কি ভাববেন না, আজকে সারা ভারতবর্ষের অবস্থাটা কি? আপনারা কি স্বর্গে বাস করছেন। আজকে সারা ভারতবর্ষে যেভাবে পরিবেশ সূচিত হচ্ছে, তার মাঝখানে দাঁড়িয়ে একটা মানুষের একটা হাতকে আপনারা সুস্থ রাখতে বলছেন। কিন্তু এটা সম্ভব নয়। বিচ্ছিন্নভাবে কোনও জায়গায় দুর্নীতি হচ্ছে, কোনও জায়গায় চুরি হচ্ছে। কিন্তু আমরা কঠোর হাতে দমন করবার চেষ্টা করছি। আপনারা শুধু বিরোধিতা করার জন্যই এখানে কতগুলো কথা বলে গেলেন। উত্তরবঙ্গের ব্যাপারে আমরা প্রথম দৃষ্টান্ত স্থাপন করেছি এবং অবৈধ কাঠ পাচারের সঙ্গে যুক্ত অফিসারকে আমরা শাস্তি দিয়েছি। আমাদের মনোভাব সেই রকমই আছে এবং এই ঘটনার সঙ্গে যুক্ত ব্যক্তিদের আমরা কঠোর শাস্তি দেব। সেখানে আমাদের কোনও আপোষ নেই। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় সাতাত্তর সালের আগের অ্যাটিচুড বা মানসিকতার কথা। হ্যাঁ, ১৯৭৭ সালের পরে, বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে আসার পরে মানসিকতার পরিবর্তন হয়েছে। বন পরিচালনা ব্যবস্থার পরিবর্তন হয়েছে। আপনারা ভুলে যাবেন না, আপনাদের সময়ে ছিল সামন্ততান্ত্রিক প্রথা, বন অফিসার ও মানুষের মধ্যে কোনও যোগাযোগ ছিল না। আজকে পশ্চিমবাংলায় বিস্তর পঞ্চায়েতের মধ্যে দিয়ে মানুষের মধ্যে আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি। আপনারা বই খুলে দেখে নেবেন ১৯৭৭ সালের আগে এই দপ্তরের বাজেট কত টাকার ছিল, আর আজকে কত টাকা বরাদ্দ করা হয়েছে। এখানে আকাশ পাতাল পার্থক্য দেখতে পাবেন। আপনারা চাইতেন না বলেই আপনারা সেই ব্যবস্থা করেননি। বন সংলগ্ন মানুষের সহযোগিতা এবং পরামর্শে, তাদের সঙ্গে যুক্ত থেকে আমরা তিন হাজারের বেশি বনরক্ষা কমিটি তৈরি করেছি এবং সেখানে তারা রক্ষা করছে ৪ লক্ষ ৫০ হাজার হেক্টর জমি। মাননীয় সদস্য সুধীর ভট্টাচার্য বলেছেন, বন সব শেষ হয়ে গিয়েছে। উনি না শেষ হয়ে যান। কিন্তু বিরোধিতা করার জন্য আপনারা এই বিভাগকে নিয়ে ছিনিমিনি খেলবেন না। আজকে পরিবেশকে নিয়ে হাঁসিখেলা করবেন না। আজকে পরিবেশ আমার, আপনার নয়, পরিবেশ আমাদের সকলের এবং তাকে রক্ষা করতে হবে। আমাদের কোনও ভুল থাকলে নিশ্চয় বলবেন, কিন্তু সব ব্যাপারটাকে খাটো করে দেখবেন না। আপনারা দেখতে পাচ্ছেন বিভিন্নভাবে পরিবেশ কি রকম উত্তপ্ত হয়ে যাচ্ছে। আমাদের একার দ্বারা এই কাজ করা সম্ভব নয়, আসুন আমরা সকলে মিলে এগিয়ে আসি। এই কথা বলে, এই বাজেটকে সমর্থন করে

এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকের এই ৫২ নং ব্যয় বরাদ্দের দাবির সমর্থনে আমার বক্তব্য রাখছি। প্রায় ঘন্টাখানেক ধরে বিরোধী দলের এবং সরকার পক্ষের মাননীয় সদস্যরা যে বক্তব্য রাখলেন, তা আমি মন দিয়ে শুনেছি। প্রথমেই আমি আপনাদের পশ্চিমবঙ্গে কি অবস্থার মধ্যে বন রক্ষণাবেক্ষণ করতে হয় তার একটা সামান্য হিসাব দেব। আমাদের জাতীয় স্তরে প্রত্যেক বর্গ কিলোমিটারে ২৫৫ জন মানুষ বসবাস করেন—পশ্চিমবাংলার ক্ষেত্রে ৭৬৭ জন। জাতীয় ক্ষেত্রে পশ্চিমবঙ্গের ভৌগোলিক আয়তন ২.৭ শতাংশ, কিন্তু জনসংখ্যার দিক থেকে ৮.৯ শতাংশ। সমস্ত দেশের বনের যা আয়তন তা হচ্ছে ২৩.২৮ শতাংশ, আর পশ্চিমবাংলায় ১৩.৩৮ শতাংশ। এ থেকে সহজেই বোঝা যায় কি ধরনের জনবসতি বা জনচাপ আমাদের এখানে আছে। তা সত্ত্বেও আমরা এটা বলি না—বিরোধী দলের বন্ধুরা যেটা বললেন—জঙ্গল সব শেষ হয়ে গেল। আমি সবিনয়ে বলব, আমার হাতে যে কাগজটা আছে, সেটা একটু পড়ে দেখতে। Forest Survey of India. Ministry of Environment and Forest, Govt. of India—তারা করেছে। ইসরো, স্যাটেলাইট সহযোগে যে বন মাপজোখ করা হয়, খড়গপুরে যে ল্যাবরেটরি আছে, সেখান থেকে প্রতি তিন বছর অন্তর। দয়া করে দেখে নেবেন এই অনুরোধ করব। ১৯৯৫-৯৭ যে বন মাপ হয়েছিল স্যাটেলাইট সহযোগে, তাতে একটা হিসাব আছে। দেখা যাচ্ছে অন্ধ্রপ্রদেশে ৩,৮২২ স্কোয়ার কিলোমিটার মাইনাস আছে, আসামে ২৩৭ স্কোয়ার কিলোমিটার মাইনাস আছে, বিহারে ৩৭ স্কোয়ার কিলোমিটার মাইনাস আছে, মধ্যপ্রদেশে বনভূমি বেশি, সেখানেও ৩,৯৬৯. স্কোয়ার কিলোমিটার মাইনাস আছে, মহারাষ্ট্রে ২,৩০০ স্কোয়ার কিলোমিটার মাইনাস আছে ঠিক একই সময়ে দেখা যাচ্ছে দেখা যাচ্ছে আমাদের পশ্চিমবঙ্গে প্লাস ৭৩ স্কোয়ার কিলোমিটার বনভূমি আমরা বাড়াতে পেয়েছি। আমাদের সীমানায় আসাম, বিহারের বনভূমি আছে, সেখানে যখন সঠিকভাবে বন রক্ষিত হচ্ছে না, তারই মাঝখানে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে এরকম একটা অবস্থা ঘটছে—পশ্চিমবঙ্গের মানুষের সহযোগিতা নিয়েই এটা সম্ভব হয়েছে।

আমি লক্ষ্য করলাম, এই বিধানসভার প্রবীণ সদস্য মাননীয় সৌগতবাবু তার বক্তৃতায় বন বিভাগের এই ব্যয়বরাদ্দকে পরোক্ষ ভাবে সমর্থনই করে গেলেন—দু-একটি ছোটখাট্টো ঘটনা বাদ দিয়ে—সেইজন্য তাকে ধন্যবাদ। আমরা অবশ্যই চেষ্টা করব—আপনি যে সাজেশন দিয়েছেন, ছোটো ছোটো প্ল্যান যাতে বেশি অর্থ বরাদ্দ করে করা যায় আগামী দিনে, যাতে একটা উল্লেখযোগ্য দৃষ্টান্ত হতে পারে। জে. এফ. এম.-এর প্রশংসা করেছেন। একজন মাননীয় সদস্য তো বলেই দিলেন—বন একেবারেই নেই। সঠিক

কথা সেটা না। কারণ যৌথ পরিচালন নীতি এতই সমাদৃত যে, শুধু সেটা আমাদের পশ্চিমবঙ্গ নয়, গোটা ভারতে এবং পৃথিবীর অন্যান্য জায়গাতে খবর পাই যে, এখানকার জে. এফ. এম. খুবই সমাদৃত। যেটাকে লক্ষ্য করে কয়েক বছর আগে আন্তর্জাতিক পুরস্কার পলগেট্টি বনবিভাগ পেয়েছিলেন। বন্যপ্রাণীর সংখ্যা বিষয়ে সৌগতবাবু বলেছেন যে, প্রাণী বাড়ছে। হ্যাঁ, বাড়ছে। আমাদের কাছে যে হিসাব আছে, সেটা আপনারা যদি চান, তাহলে আমি সামান্য দেব। বনজঙ্গল থাকলেই বন্যপ্রাণী বাড়ে। না থাকলে বাড়ার কোনও প্রশ্নই ওঠে না। টাইগারের দিক থেকে ১৯৮৯ সালে যে সেন্সাস হয়েছিল, সেটা হচ্ছে ৩৫১, তারপরে ১৯৯৩ সালে যে সেন্সাস হয়েছিল, তাতে একটু কমে গেছে—৩৩৫। ১৯৯৭ সালের সেন্সাসে ৩৬১। রাইনো যেটা আমরা দেখছি ১৯৮৯ সালে ৩৯, ১৯৯২ সালে ৪৪, ১৯৯৬ সালে ৫৭, ১৯৯৮ সালে ৬৮। এই হিসাবটা হচ্ছে জলদাপাড়া এবং গরুমারা মিলিয়ে। হাতি ২০০-২৫০ আছে। এছাড়াও দলমার জঙ্গল থেকে বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়ার একটা অংশে প্রতি বছরই হাতি আসে। একজন মাননীয় সদস্য বললেন যে, জঙ্গল একেবারেই নেই। হ্যাঁ, ঠিকই। দক্ষিণ পশ্চিমবঙ্গে জঙ্গল ছিল না। ১৯৬০-৭০-এর গোড়ার দিকে জঙ্গল ছিল, কিন্তু তারপরে সেটা একেবারে নিঃশেষ হয়ে যায়। তারপর ৮০-র দশকে বামফ্রন্ট সরকারের যৌথ পরিচালন নীতির মধ্য দিয়ে সমস্ত মানুষকে ইনভলভ করে সুন্দর জঙ্গল হয়েছে। এক বন্ধু বললেন যে, হরিণ মারা যাচ্ছে। অনেক প্রাণী বিলোপ হয়ে যাচ্ছে। আমি বলতে চাই যে, আপনি যদি জার্নাল পড়েন, তাহলে জানতে পারবেন যে, এই কাজটা আমরা শুরু করে দিয়েছি। সাউথ ওয়েস্ট বেঙ্গলের যে জেলাগুলি আছে, সেখানে আমরা প্রায় ২০০-র মতো হরিণ ছেড়ে দিয়েছি। রিপোর্ট আসছে যে, তারা ভাল আছে। তাছাড়া যে সমস্ত প্রাণী বিলোপ যেমন—বারো সিংহা ছিল, তাদের রিহ্যাবিলেট করার জন্য জলদাপাড়া জঙ্গলে নিয়ে এসেছি। এনক্লোজারে রাখা হয়েছে। হ্যাবিট্যান্ট গ্রো করার জন্য। মণিপুর থেকে সম্বর হরিণ আনা হয়েছে। জলদাপাড়ার কাছে কুঞ্জনগর আছে, সেখানে বিচরণ ক্ষেত্র তৈরি করা হয়েছে। এক শৃঙ্গ গন্ডার আরও উন্নত করার জন্য আসাম থেকে আনা হয়েছে গরুমারা জঙ্গলে। এনক্লোজারে রাখা হয়েছে। ক্রশ ব্রিডিং করা হচ্ছে। রেড পান্ডা যেটা দার্জিলিং-এ দেখতে পাবেন, তবে ব্রিডিং করে আরও উন্নত করা যায় কিভাবে, সেখানে পরীক্ষা নিরীক্ষা করা হচ্ছে। এছাড়া সুন্দরবনে যে নদীগুলি আছে, সেখানে এক ধরনের কচ্ছপ—বটাগুর বাসকা—সেটা এখানে আসা শুরু করেছে। তাদের সংখ্যা বৃদ্ধি পায় কিনা, সেটা আমরা লক্ষ্য করছি। এছাড়াও বকসার জঙ্গলে ভারত বিখ্যাত, পৃথিবী বিখ্যাত যে জীব বৈচিত্র্য আছে, সেটা যাতে অক্ষুন্ন রাখা যায়, তারজন্য ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্টের কাজ চলছে।

[4-20 — 4-30 p.m.]

সেই জীব বৈচিত্র্যকে অক্ষুন্ন রাখার জন্য সেখানে ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্টের

কাজ চলছে। এই প্রোজেক্টের কাজ শেষ হলে, আশাকরি, সৌগতবাবু যে আশা করেছেন তা পূরণ হবে। ফরেস্ট প্রোটেকশন কমিটি বলুন আর ইকো ডেভেলপমেন্ট কমিটি যে নামই বলুন না কেন—আমরা জানি দক্ষিণবঙ্গের মতো উত্তরবঙ্গ অত সচেতন নয়। সেই সচেতনতা যাতে আসে তার জন্য বন দপ্তর ত্রি-স্তরীয় পঞ্চায়েত, অন্যান্য শুভবুদ্ধি সম্পন্ন মানুষ অনন্তর এই প্রক্রিয়া চালিয়ে যাচ্ছে। ইকো-ট্যুরিজম এর কথা বলেছেন, আপনারা জানেন এই কনসেপ্ট শুরু করেছিলাম। আমাদের ফরেস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন ইতিমধ্যেই দার্জিলিং, কালিম্পঙের লাভা লোলেগাঁওতে খুব ভাল কাজ করেছে। সেখানে খুবই ভাল একটা ইকো-ফ্রেন্ডলি অবস্থা তৈরি হয়েছে। মানুষ সেখানে যাচ্ছেন। আরও নিচে মংপং সেখানেও যাচ্ছে। আমাদের বাঁকুড়া জেলার মুকুটমণিপুরে সেখানেও মানুষ যাচ্ছেন। আর সুতান বিখ্যাত বনভূমি সেখানে একটা ট্রেকিং রুট করা হয়েছে। সেখানেও ছেলেমেয়েরা যাচ্ছেন। সুন্দরবনকে নিয়ে আমরা ভাবছি ইকো-ট্যুরিজম কি করা যায়। এবারে আমাদের সদস্য কমলদা উদ্বেগের সঙ্গে বলেছেন উত্তরবঙ্গের বনভূমি ধ্বংস হয়ে যাচ্ছে। আমরা, বন বিভাগের উর্ধ্বতন যারা বঝতে পারি বিক্ষিপ্ত কয়েকটি ঘটনা ঘটছে। আমাদের নেটওয়ার্ককে বলিষ্ঠ করতে পারলে—আপনারা জানেন আমাদের ইনফ্রাস্ট্রাকচার কম, প্রশাসনের য়ে বিভিন্ন দপ্তরগুলো আছে তাদের সহযোগিতার ভীষণ দরকার হয়, এটা যাতে বাড়ানো যায় তার চেষ্টা আমরা করছি। পুলিশ, কাস্টমসের বিভিন্ন অ্যাঙ্গেল আছে, চোরা কারবার কাঠ লুটেরাদের প্রতি দৃষ্টি দেওয়া। সব কথা তো কাগজে বেরোয় না, আপনারা জানেন না ট্রেনে যে কাঠগুলো আসত শুধু আমাদের নয়, আসামেরও কাঠ আছে, ইদানিং সেগুলো রেড করা হচ্ছে, এটা একটা রুটিন হয়ে গেছে। রেগুলারলি এটা করা হয়। এই কাঠগুলো আমরা সিজ করছি। বনকর্মী, অফিসার সম্পর্কে আপনাদের উদ্বিগ্নতা লক্ষ্য করছি। প্রাথমিকভাবে যেটা করণীয় সেটা আমরা করছি। সবিনয়ে আমি একটা কথা বলতে চাই যে কাগজে ফলাও করে বেরিয়েছে যে বন সচিবকে নাকি সরিয়ে দেওয়া হয়েছে। আমি বিনয়ের সঙ্গে বলতে চাই যে এটা রুটিন মাফিক। এটা করা হয় মুখ্যমন্ত্রীর দপ্তর হোক। এখন যিনি সচিব তাকে কোনও অংশই খাটো ভাববেন না। নির্বিচারে বন লুঠের কথা বলেছেন কেউ কেউ। আমাদের তো পরিসংখ্যান আছে। নির্বিচারে বন লুঠ হলে স্যাটেলাইট মেজারের অবস্থা তো কাহিল হত। আপনাদের একটা ছোট্ট পরিসংখ্যান দিই। এটা কুচবিহার ডিভিসন আসলে কিন্তু জলপাইগুড়ি, কুচবিহারে তো কোনও বন নেই, সেই জলপাইগুড়ির একটা ছোট্ট পরিসংখ্যান দিই স্যাটেললাইট মেজারে ধরা পড়ে ৮৮-তে ফরেস্ট কভারেজ সেখানে ছিল ২৫.৭২ শতাংশ, ৯১-তে দেখছি ২৬.৩৪ শতাংশ। ১৯৯৪ সালে ২৬.৩৪ পারসেন্ট, দার্জিলিংয়ে যে ভাবে বেড়েছে। এখানে যারা সুন্দরবন নিয়ে বললেন তাদের আশ্বস্ত করতে পারি সেখানে বনভূমি কমছে না, বরং বলি সেখানে যে পরিমাণ কমছে তার দ্বিগুণ পরিমাণ

নতুন করে বনসৃজন করা হচ্ছে। দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবনের যে স্যাটেলাইট মেজারমেন্ট তাতে ১৯৮৮ সালে ৩৯.৮২ পারসেন্ট, ১৯৯১ সালে ৪০.৫৯ পারসেন্ট, ১৯৯৪ সালে ৪০.৫১ পারসেন্ট, ১৯৯৭ সালে ৪০.৫৯। কাজেই একেবারে নির্বিচারে বন লুঠ হয়ে যাচ্ছে এ কথাটা আমি মেনে নিতে পারছি না। একটা বিষয়ে আমি কমলবাবুর সাথে সহমত পোষণ করি, সেটা হচ্ছে আমরা শুরু করেছি গাছ লাগানো। রাস্তার ধারে গাছ ৮০ দশকে বামফ্রন্ট সরকারের বন বিভাগ এবং সামাজিক বন সৃজন গাছ লাগানো শুরু করেছে। আমাদের এখন ১৩.৬ পারসেন্ট বনভূমি, এটাকে তো বাড়ানো যাবে না। তবে সামান্য কিছু বাড়ানো যেতে পারে ডিগ্রেটেড ফরেস্ট করে। কিন্তু আমাদের ৩৩ পারসেন্টে পৌঁছাতে গেলে ব্যাপক বনভূমি তৈরি করতে হবে লোকালয়ে, রাস্তার ধারে। এগুলি ৮০ দশকে শুরু হয়েছিল আমরা এখন তার সুফল পাচ্ছি। আমরা পঞ্চায়েতের হাতে দিয়েছি, আমরা বলেছি আপনাদের সব টাকাই দেব শুধু রি-প্ল্যান্টেশনের টাকা কেটে নিয়ে। মাথাভাঙা—১, ২ তুফানগঞ্জ আমরা ২৫, ৩০ লক্ষ টাকা দিয়েছি। জলপাইগুড়িতেও চালু করেছি, বালুরঘাট, রায়গঞ্জ সেখানে সোশ্যাল ফরেস্ট্রি হবে সেখানে বন্দোবস্ত করার জন্য এগিয়ে যাচ্ছি। এই ভাবে আপনারা সহযোগিতা করবেন এবং পরিবেশ উন্নয়নের মাধ্যমে একটা সুন্দর পরিবেশ তৈরি হবে। পশ্চিমবঙ্গে এত জ্বালানি কাঠের ব্যবহার অকে বেশি গ্যাস ব্যবহার করা সত্ত্বেও, এই কথা মাথায় রেখে নতুন প্রজাতির গাছ আমরা লাগাচ্ছি জ্বালানি এবং ফডারের জন্য বন বিভাগ পঞ্চায়েতের সাথে। শুভবুদ্ধিসম্পন্ন মানুষ, জন প্রতিনিধি, সাংসদ প্রত্যেকের কাছে একটা অনুরোধ যে ১৪-২০ জুলাই আমরা অরণ্য সপ্তাহ পালন করি। আমি আশা করব অরণ্য আরও বাড়বে সবজের আচ্ছাদনে ভরে উঠবে এই একটা স্লোগান নিয়ে এগিয়ে আসবেন। ৫২ নং দাবির অধীন যে ব্যয় বরাদ্দ তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now there are 14 cut motions to Demand No. 52. All the motions are in order and taken as moved. I put to vote all the cut motions.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 159,55,49,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "2406—Forestry and Wild Life and 4406—Capital Outlay on Forestry and Wild Life" during the year 1999-

2000.

(This is inclusive of a total sum of Rs. 52,65,31,000 already voted on account)

was then put and agreed to.

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Hon'ble Members, today, earlier in the day, I said I would pass my ruling, either today or tomorrow, in relation to the notice of privilege given by Shri Abu Ayes Mondal. I have prepared my ruling and I am giving my ruling now.

Hon'ble Members, Shri Abu Ayes Mondal has given a notice of breach of privilege against Hon'ble Member Shri Shyamadas Banerjee on 23/6/99 for alleged breach of privilege of this House by the honou-

[4-30 — 4-40 p.m.]

rable M.L.A. from newspaper report in "Sanbad Pratidin" of 12. 6. 99 where it has been reported that Shri Banerjee has purportedly submitted false medical bills for alleged treatment of his wife and mother. I have gone through the files and the two medical bills and report on the bills. Various questions has been raised relating to genuineness and authenticity of the bills submitted by Shri Banerjee. The West Bengal Legislative Assembly Secretariat is looking into the matter and enquiring the genuineness of the Bills and documents attached thereto. At this stage it is too early to decide on the issue of breach of privilege. Today I have heard Hon'ble Member Shri Abu Ayes Mondal and Hon'ble Member Shri Shyamadas Banerjee who has said that he is innocent and has committed no breach of privilege and submitted that the matter may be enquired into and he is willing to abide by any decision arrived in the matter. I think that it is too early at this point of time to decide whether any privilege has been breached or not. The matter should be enquired into thoroughly. At this point of time I am reminded of the

famous Mudgal episode which took place in the Lok Sabha in the year 1951 where the conduct of the M.P. was discussed and debated on a motion moved by the Prime Minister, Late Jawharlal Nehru.

In the present case various questions arise relating to the conduct of a Member of this House for his submission of medical bills for treatment of his mother and wife which are at this point of time alleged to be false and fabricated. This is a serious case of allegation for attempting to misuse of Govt. exchequer by the Member of the House and the charges are serious. As such I feel that a Committee should be set up consisting of Hon'ble Dr. Gouri Pada Dutta, Hon'ble Md. Soharab, Hon'ble Shri Subhas Goswami, Hon'ble Shri Kripa Sindhu Saha and Hon'ble Shri Deba Prasad Sarkar. As such I move the following motion :—

That a Committee be appointed :

(a) to investigate into the conduct and activities of Shri Shyamadas Banerjee, a Member of the West Bengal Legislative Assembly, in connection with medical bills dated 16th November, 1998 amounting to Rs. 83,800.00 for treatment of his wife Smt. Alakanda Banerjee and the medical bills dated 28th August, 1998 amounting to Rs. 81,729.50 for treatment of his mother Smt. Nirmala Banerjee and the genuineness of all relevant documents submitted therewith, to ascertain whether all the documents are genuine or false and fabricated made out in the name of existing or non-existent Nursing Homes and Medical Shops, further to ascertain whether Doctors' names given in the annexed documents are genuine and signed by them, attendants' names are genuine and signed by them and any other charged billed are genuine, further to ascertain any attempt made by Shri Shyamadas Banerjee by submitting documents are for misuse of Government exchequer for his personal gain ;

(b) to consider and report by the first week of the next session

of this House, whether the conduct of the Hon'ble Member was derogatory to the dignity of the House or inconsistent with the standards which this Legislature is entitled to expect from its Members.

2. Dr. Gouri Pada Dutta will be the Chairman of the Committee.

3. The quorum of the Committee shall be three ;

4. (a) The Committee shall have power to hear and/or to receive evidence oral documentary connected with matters referred to the Committee or relevant to the subject matter of enquiry and that it shall be in the discretion of the Committee to treat any evidence tendered before it as secret or confidential and

(b) the Committee shall give opportunity to Shri Shyamadas Banerjee to be heard personally, and

(c) The Committee shall have power to hear and/or to receive evidence oral or documentary in Calcutta and West Bengal.

The Hon'ble Speaker may from time to time issue such directions to the Committee as he thinks necessary for regulating and organising the work of the Committee.

It must be kept in mind that this is not a regular court. In the exercise of sovereign powers of the Legislature, this committee is constituted as a Court of Honour and not necessarily as a Court of Law but it will have for all practical purpose, all the powers. Under the parliamentary convention, the House will be exercising those powers.

It may further be kept in mind at this point of time that this enquiry will not debar investigation or enquiry, that may be undertaken, or may be pending on this day either criminal or civil or may be continuing pursuant to any orders of Court being competent Jurisdiction to pass such order.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** The committee will receive charge immediately *and start function.*

## DISCUSSION AND VOTING ON DEMAND NO. 67

**Mr. Speaker :** There are 11 cut Motions on Demand No. 67. All the Cut Motions are in order and taken as move.

**Shri Ashoke Kumar Deb, Shri Nirmal Ghosh, Shri Sudhir Bhattacharjee, Shri Saugata Roy, Shri Sankar Singha, Shri Kamal Mukherje, Shri Ajoy De :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী নন্দগোপাল ভট্টাচার্য মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে এবং অন্যান্য যে সমস্ত বিরোধী দলের সদস্যদের আনীত ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা নিবেদন করতে চাই। এই দপ্তর ১৯৯৯-২০০০ সালের জন্য ৩২১ কোটি ৭৬ লক্ষ ৮০ হাজার টাকা প্রস্তাব করা হয়েছে, ব্যয় বরাদ্দ নির্দেশ করা হয়েছে। এই দপ্তর এই প্রথম আলাদা ভাবে বাজেট আলোচনা করার চেষ্টা করেছে বিধানসভাতে। ইতিপূর্বে বাজেটের বইগুলো পৃথক পৃথক ভাবে ছাপা হলেও মূল ইরিগেশন—মেজর ইরিগেশন ও জলসম্পদ এই দুটো এক সাথে আলোচনা হত না। এবারে আলোচনা দুভাবে করা হয়েছে। কারণ বোধহয় তার দপ্তরের কৌলিন্যের ছাপ নেওয়ার জন্য। কিন্তু আমরা খুশি হয়েছি। তাই আলাদা ভাবে এবং আলাদা করে এই ধরনের গুরুত্বপূর্ণ দপ্তর সম্বন্ধে আলোচনা করার সুযোগ পেয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাই। কিন্তু ক্ষুদ্র সেচ দপ্তরের যিনি এর আগে প্রেডিসেসার ছিলেন সেই ডাঃ ওমর আলি মহাশয় যখন মন্ত্রী ছিলেন, তার সময়ে তিনি এই ক্ষুদ্র সেচ দপ্তরের নাম বদলে নতুন নামকরণ করেছিলেন ওয়াটার ইনভেস্টিগেশন অ্যান্ড ডেভেলপমেন্ট। এই দপ্তরের কাজ হল জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয়নের কাজ করা। আমাদের মতো যে সমস্ত কৃষিজীবী রাজ্য আছে এবং মূলত ভারতবর্ষ একটা কৃষিজীবী দেশ এবং তাই এই দেশের প্রতিটি রাজ্যের মানুষ মূলত কৃষির উপর নির্ভর করে এবং সেচের উপর তাকে নির্ভর করতে হয়। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় গতানুগতিকভাবে কিছু কথা বলার চেষ্টা করেছেন। তার দপ্তরের কাজ এবং কি কি উন্নয়ন হয়েছে, ৮০ পারসেন্ট মানুষকে সেচের সুযোগ দেওয়ার চেষ্টা করেছেন এই সমস্ত কিছু গতানুগতিক কথা বলার

চেষ্টা করেছেন। এই দপ্তর যাতে সেচ সেবিত এলাকা যেগুলো আছে তার উন্নয়নের কাজ করবে, তার সম্প্রাসরণ ঘটাবে, তার সম্প্রসারণ ঘটিয়ে জায়গায় জায়গায় মানুষের কাছে সেচের জল পৌঁছে দিয়ে একের বদলে একাধিক অর্থাৎ কতটা বেশি করা যায় তার চেষ্টা করবে। কিন্তু এখানে একটা ফ্রন্ট সরকার আছে। কোনও কোনও দপ্তর, কোনও কোনও রাজনৈতিক দলের, কোনও কোনও শরিক দলের সম্পদে পরিণত হয়েছে। ১৯৭৭ সাল থেকে ১৯৯৯ সাল পর্যন্ত সি. পি. আই. মার্কসবাদী কমিউনিস্ট পার্টি অফ ইন্ডিয়ার কোনও কোনও নেতার হাতে এই দপ্তর আছে।

[4-40 — 4-50 p.m.]

আমার মনে হচ্ছে এই দপ্তর যে গতি পেয়েছিল আজকে তা কিছুটা শ্লথ হয়ে গেছে। যেভাবে ক্ষুদ্র সেচের উৎস সন্ধানের ব্যবস্থা হচ্ছিল তা আজকে আর হচ্ছে না। সেই কাজ আজকে থমকে দাঁড়িয়েছে। আপনার বাজেট বই পড়ে এবং সেচ দপ্তরের বিভিন্ন বিষয়ের খোঁজ খবর নিতে গিয়ে আমার যে ধারণা হয়েছে তাই আমি আপনাকে জানাচ্ছি। আমার ধারণা আপনার দপ্তর অর্থের বিরাট অভাবের মধ্যে পড়েছে। এই দপ্তরের যিনি প্রথম মন্ত্রী হয়েছিলেন, সি. পি. আই.-র সেই প্রয়াত নেতা প্রথম দিকে রাজনৈতিক দ্বিচারিতায় ভুগছিলেন। ওয়ার্ল্ড ব্যাঙ্কের অ্যাসিস্টেন্স নেওয়ার ক্ষেত্রে আপনাদের দ্বিধা ছিল। সেই দ্বিধা কাটিয়ে উঠতে আপনারা অনেক সময় নষ্ট করেছিলেন। আপনাদের অভিমত ছিল—সাম্রাজ্যবাদীদের আর্থিক সাহায্য যদি কোনও প্রোজেক্টের ক্ষেত্রে গ্রহণ করা হয় তাহলে দেশে সাম্রাজ্যবাদের অনুপ্রবেশ ঘটবে। বিশ্ব ব্যাঙ্কের টাকা নেওয়ার ক্ষেত্রে আপনাদের এই যে দ্বিধা, এই যে রাজনৈতিক দ্বিচারিতা এটা আমাদের রাজ্য পিছিয়ে নিয়ে গিয়েছিল। শেষ পর্যন্ত যখন আর অন্য কোনও জায়গা থেকে আপনারা অর্থ সংগ্রহ করতে পারলেন না তখন আপনাদের সেই বিশ্ব ব্যাঙ্কের কাছে নতজানু হয়ে আর্থিক সাহায্য নিতে হ'ল। সেই টাকা দিয়ে পরবর্তীকলে আপনারা কিছু ক্ষুদ্র সেচের ব্যবস্থা করেছেন। তারপর কি হ'ল? আমরা জানি বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সাহায্যের একটা নির্দিষ্ট সময়-সীমা থাকে। সেই সময়-সীমা শেষ হয়ে গেছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্টের ক্ষেত্রে ওয়ার্ল্ড ব্যাঙ্ক অ্যাসিস্টেন্সের সময় শেষ হয়ে গেছে। ফলে আজকে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার দপ্তর গভীরভাবে বিভ্রান্তির মধ্যে পড়েছে। সেই বিভ্রান্তি মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণের মধ্যেও আমরা লক্ষ্য করছি। আমি মন্ত্রী মহাশয়, আপনার বাজেট ভাষণটি খুবই মনোযোগ দিয়ে পড়েছি। এর মধ্যে কিছু শব্দ-গত ত্রুটি লক্ষ্য করছি, যা সংশোধনের প্রয়োজন আছে। এখানে লেখা হয়েছে, "এই বিভাগ তার বহুধা কর্মকান্ডের দ্বারা গ্রামীণ জীবনের উন্নতি ও আর্থ-সামাজিক কাঠামোর পরিবর্তন সাধনে এবং সেই সঙ্গে জাতীয় খাদ্য সামগ্রী উৎপাদন বৃদ্দি ও সমাজের তথাকথিত বঞ্চিত, ক্ষুদ্র

ও প্রান্তিক চাষী ভাইদের মাথাপিছু আয় বৃদ্ধিতে ও জীবনধারণের মান উন্নতকরণে এক অতি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে।" এই 'তথাকথিত' শব্দটার এখানে মানে কি? এটা প্রিন্টিং মিস্টেক, না সচেতন ভাবেই করা হয়েছে? যে কারণেই এটা হোক না কেন, আমি করব মাননীয় মন্ত্রী মহাশয় এই ত্রুটি দূর করার ব্যবস্থা করবেন এবং তার জবাবি ভাষণের মধ্যে দিয়ে আমাদের অবগত করবেন। আমার কাছে ১৯৯৯-২০০০ সালের বাজেট বইটি যেমন আছে, তেমন ১৯৯৮-৯৯ সালের বাজেট বই-টিও আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এবারে আপনার বাজেট ভাষণের মধ্যে উল্লেখ করেছেন "বর্তমানে রাজ্যের বিভিন্ন জেলায় এই বিভাগ কর্তৃক নির্মিত ৩,৬৩৫টি উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ৪,৩৮২টি অগভীর নলকূপ, ৩,৩৫৩টি নদী জলোত্তোলন প্রকল্প এবং ১৯৬টি ভূ-পৃষ্ঠ জলসেচ ও জলনিকাশি প্রকল্প চালু অবস্থায় রয়েছে।" এই যে হিসাবটা আপনি দিয়েছেন এটার সাথে ১৯৯৮-৯৯ সালের আপনার বাজেট ভাষণের মধ্যে দেওয়া হিসাবের মধ্যে আমরা গরমিল লক্ষ্য করছি। ১৯৯৮ সালের তুলনায় ১৯৯৯ সালের হিসাবে বা ক্ষুদ্র সেচের কয়েকটি উৎসের ক্ষেত্রে সংখ্যাটা কম দেখানো হয়েছে। এটা কি করে সম্ভব? মাননীয় মন্ত্রীর দপ্তর কি আমাদের বিভ্রান্ত করছে? অথবা এখানে কি কোনও প্রিন্টিং মিস্টেক আছে? আশাকরি মন্ত্রী মহাশয় এ বিষয়ে আমাদের তার জবাবি ভাষণের মধ্যে দিয়ে অবগত করবেন। আমরা লক্ষ্য করছি এই দপ্তরের বর্তমান আর্থিক সামর্থ বা বাজেটে যে পরিমাণ টাকা ধরা আছে তা দিয়ে এই দপ্তর খুব বেশি সংখ্যায় ডিপ টিউবওয়েল করতে পারছে না। এই টাকা দিয়ে রিভার লিফট চালু করতে পারছেন না বেশি, এই টাকা দিয়ে এই রাজ্যে সব থেকে আগে মাইনর ইরিগেশন কর্পোরেশনের আন্ডারে যে সমস্ত বিভিন্ন ডিপ-টিউবওয়েল, আর. এল. ইরিগেশন স্কীম ছিল যেগুলি অকেজো হয়ে গেছে সেগুলি চালু করতে পারছেন না। তাই অন্যদিকে দারস্থ হচ্ছেন, টাকা ধার চাইতে হচ্ছে, ন্যাবার্ডের কাছে গিয়ে দাঁড়াতে হচ্ছে। ফলে ন্যাবার্ডের যে স্বত্ব আছে তা চাপিয়ে দিচ্ছে এবং সেই স্বত্ব চাপানোর পর আমরা আজকে কোনও জায়গায় গিয়ে দাঁড়িয়ে আছি? আজকে আর. আই. ডি. এফ. (১) থেকে আরম্ভ করে আর. আই. ডি. এফ. (২), আর. আই. ডি. এফ. (৩), আর. আই. ডি. এফ. (৪) পর্যন্ত আপনারা চলে গেছেন। কিন্তু আর. আই. ডি. এফ. (১) যে স্কিম নেওয়া হয়েছিল এবং যে টাকা মূলত ন্যাবার্ড লোন দিয়েছেন সেই জায়গায় অবস্থাটা কি? আমি আপনার সামনে বিনীতভাবে বলতে চাই, আমাদের প্রি-বাজেট স্ক্রুটিনির যে রিপোর্ট বেরিয়েছে—এই রিপোর্ট কারা তৈরি করেছে?—এই বাজেট স্ক্রুটিনিতে সমস্ত রাজনৈতিক দলের সদস্যরা আছেন—শুধু আমি একা বিরোধী দলের সদস্য নই, এই কমিটিতে শাসক দলের সদস্যরা আছেন, আপনি যে দলের প্রতিনিধিত্ব করেন সেই দলের সদস্য আছেন—আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি, সম্মিলিতভাবে সহমত পোষন করে, নোট-অফ ডিসেন্ট না দিয়ে

আর. আই. ডি. এফ. সম্পর্কে কথা বলতে গিয়ে রিপোর্টে কি বলেছে, But relesase of fund towards project under the RIDF stood unsatisfactory since only a sum of Rs. 24.34 crores had been released against total revised estimate of Rs. 39.48 crores. কি করে সেচ দেবেন? কি করে সেচের যোগান দেবেন? কি করে বাহবা দপ্তর কুড়োবেন? কি করে আপনি এই রাজ্যের প্রতি আপনার গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবেন? কারণ কৃষির কতা আলোচনা করতে গেলে, খাদ্যের কথা আলোচনা করতে গেলে, জলের সম্পদ-এর যোগান যদি না থাকে তাহলে কোথা থেকে চাষ হবে, কোথা থেকে ধান উৎপন্ন হবে, কোথা থেকে গম উৎপন্ন হবে, কোথা থেকে ক্রমবর্ধমান জনসংখ্যার খাদ্যের চাহিদা মেটানো যাবে? জলের উৎস উন্নয়নের ক্ষেত্রে বাজেট স্ক্রুটিনিতে কি বলা হয়েছে? বলা হয়েছে, The outlay proposed to be kept for execution of various continuing minor irrigation projec Rs. 11.50 crores which is less than that of the previous year by Rs. 22.95 lakhs কমে যাচ্ছে। আপনার সেচ কমেছে। এর ফলে ক্রমবর্ধমান মানুষের চাহিদা মেটানো হয়ে অসম্ভব পড়ছে। তবে হ্যাঁ, আমি একথা বলব না বিরোধী দলের একজন সদস্য হয়ে সমস্তটা বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি। কিছু হয়েছে। কিন্তু মানুষের দ্রুত যে চাহিদা, মানুষের প্রয়োজনীয় চাহিদা, সারা দেশে আর্থ-সামাজিক বন্দোবস্তের যখন পরিবতন হয়ে গেছে সেই জায়গায় আরও বেশি বেশি করে জলের সুব্যবস্থা করা উচিৎ ছিল। আজকে যখন শিক্ষিত বেকার যুবকেরা কৃষির ক্ষেত্রে লগ্নি করছে, কারণ পয়সা দিলে বীজ পাওয়া যাবে, সার পাওয়া যাবে, কিন্তু পয়সা দিয়ে দক্ষিণবঙ্গের গ্রামে গিয়ে জল চাইলে জল পাওয়া যাবে না। এরজন্য সরকারি ব্যবস্থাপনা চাই।

[4-50 — 5-00 p.m.]

আপনাকে ন্যাবার্ড থেকে টাকা নিতে হচ্ছে, আর. আই. ডি. এফ. স্কীমে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করতে হচ্ছে, টিউবওয়েল পুঁততে হচ্ছে, নদী থেকে জল উত্তোলনের ব্যবস্থা করতে হচ্ছে। মন্ত্রী মহাশয় আপনার সদিচ্ছা থাকতে পারে কিন্তু আমাদের মনে হচ্ছে আপনি সময় দিতে পারছেন না। তা না হলে কেন গত বছরের তুলনায় কমে যাচ্ছে, কেন ঠিকমতোন ফান্ড রিলিজড হচ্ছে না? আমি রিপোর্টেরে একটার পর একটা অংশ পড়ে শোনাতে পারি, সর্বদলীয় কমিটির রিপোর্ট। এটা অত্যন্ত লজ্জা ও বেদনার কথা। আজকে কিন্তু এই ক্ষুদ্র সেচের দিকে মানুষ তাকিয়ে আছে কারণ বৃহৎ সেচের ব্যবস্থা সর্বত্র করা সম্ভব হয়ে ওঠেনি। দামোদর, কংসাবতী, ময়ুরাক্ষী প্রোজেক্ট হতে পারে কিন্তু এই রাজ্যের প্রত্যন্ত গ্রামের জমিতে জল দিতে গেলে, সেচের ব্যবস্থা করতে হ'লে মাইনর ইরিগেশন দরকার। এক্ষেত্রে মাইনর ইরিগেশনের ভূমিকা অনবদ্য, অনন্য। কিন্তু

সেই জায়গায় আমাদের রাজ্য মাইনর ইরিগেশনের ক্ষেত্রে কোথায় দাঁড়িয়ে আছে দেখুন। আমি ঐ রিপোর্টের আর একটা অংশ পনে শোনাচ্ছি। "The performance regarding energisation of the projects under RIDF-I was not at all up to the amrk. The numbers of various schemes, projects so far energised under the RIDF-I are very unsatisfactory." তৈরি হয়েছে কিন্তু বিদ্যুৎ সংযোগ তাতে করা যায়নি। বছরের পর বছর এই অবস্থা চলেছে। তাহলে কি সমন্বয়ের অভাব, না কি বিদ্যুৎ দপ্তর আপনাদের কতা শুনছে না? কোনটা ঠিক তা আশা করি বলবেন। আপনি আপনার বাজেট বক্তৃতায় অনেক কৃতিত্ব দাবি করে আমাদের সমর্থন চেয়েছেন বাজেটে কিন্তু এই অবস্থায় আমরা একে সমর্থন করব কিভাবে? আমি আবার বলছি, ডি. ভি. সি., কংসাবতী, ময়ূরাক্ষী ইত্যাদি বড় বড় প্রোজেক্ট যেগুলি রয়েছে তার থেকে একেবারে প্রত্যন্ত গ্রামে জল পৌছানোর ব্যবস্থা আপনার দপ্তর করতে পারেনি। কমান্ড এরিয়া ডেভেলপমেন্ট অথরিটি, সেই জায়গায় আপনার কার্যক্রম ভীষণ হতাশাব্যঞ্জক, শেষ পর্যন্ত যেতে পারেনি। আমার সময় সংক্ষিপ্ত, আপনাকে বলি, আজকে যে ইন্ডিসক্রিমিনেন্টলি যেখানে সেখানে জলের উৎস-এর সন্ধান করা হচ্ছে, এখানে আপনার সুইড কি করছে? আজকে সারফেস ওয়াটারকে যাতে বেশি করে ইউজ করা যায় তারজন্য বলা হচ্ছে কিন্তু সেই সারফেস ওয়াটার ইউজের ব্যবস্থা আপনার দপ্তর করছে কোথায়? আমাদের ৩/৪টি জেলার ৬০ ব্লকের বিস্তীর্ণ এলাকায় যেখানে লবণাক্ত জল সেখানে তিন লক্ষ হেক্টরে জল সেচের ব্যবস্থা করার জন্য যে স্কিম করা হয়েছিল যাতে জার্মান সরকারের ২৭৫ কোটি টাকা সাহায্য দেওয়ার কথা এবং যে স্কিম কেন্দ্রীয় সরকার অনুমোদিত, কোথায় গেল সেই স্কিম? জার্মান সরকার অ্যাসিওর করেছিলেন যে তারা টাকা দেবেন, কেন্দ্রীয় সরকার অনুমোদনও দিয়েছিলেন কিন্তু সেই স্কিম বাস্তবায়িত হয়নি। উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা এবং মেদিনীপুর জেলার ৬০টি ব্লকের অধিকাংশ জায়গা যেখানে একটির বেশি ফসল হয় না সেখানে কিন্তু এই সারফেস ওয়াটারকে কাজে লাগালে একটার বেশি ফসল করা যায়। তাই, মন্ত্রী মহাশয়, আজকে যে প্রত্যাশা পশ্চিমবঙ্গের মানুষ আপনার দপ্তরের কাছে করেছিল, যে প্রত্যাশা কৃষির ক্ষেত্রে, ক্ষুদ্র সেচের ক্ষেত্রে তাদের জীবন-জীবিকার সমাধান খুঁজে পাবার চেষ্টা করেছিল, সেটা তারা পাইনি। সেজন্য আপনার বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের জল সম্পদ, অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, মাননীয় নন্দগোপাল ভট্টাচার্য মহাশয় ১৯৯৯-২০০০ সালের যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করো এবং বিরোধীদের কাট মোশনের তীব্র বিরোধিতা করে সংক্ষেপে দু-একটি কথা বলতে চাই। মাননীয় সদস্য শৈলজাবাবু একটা প্রশ্ন তুললেন। আমি খুব বিনয়ের

সঙ্গে একথা বলতে চাই যে, যেটা বলা হয়েছে যে গ্রামীণ মানুষের জীবনের যে পরিবর্তন, খাদ্য শস্য উৎপাদনের যে বৃদ্ধি এবং তার সঙ্গে জাতীয় খাদ্য শস্য উৎপাদনের য়ে ভূমিকা, সেই ভূমিকাকে কি আজকে অস্বীকার করা যায়? এটা কি ঘটনা নয় যে পশ্চিমবঙ্গের যে জমি চাষযোগ্য সেই জমির ৭০ ভাগ জমি হচ্ছে প্রান্তিক এবং ক্ষুদ্র কৃষকের হাতে এবং তাদের চাষের হিসাবে দেখা যাবে যে শতকরা ৮০ ভাগ ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী এবং সেই ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীর বেশির ভাগ হচ্ছে তফসিল জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ। আজকে গ্রামীণ জীবনের যে পরিবর্তন সেটা নিঃসন্দেহে বলা যেতে পারে তার মূলে রয়েছে সেচ ব্যবস্থা। খাদ্যশস্য উৎপাদনের যে রেকর্ড, এটা আমরাই সৃষ্টি করেছি এবং তার পিছনেও রয়েছে এই সেচ ব্যবস্থা। এটাকে অস্বীকার করা যায় না। ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবঙ্গে সেচসেবিত জমির পরিমাণ ছিল ৩১ শতাংশ। আর এখন সেই সেচ সেবিত জমির পরিমাণ শতকরা ৫৮ ভাগে দাঁড়িয়েছে। এর আগে ক্ষুদ্র সেচের অংশ ছিল ৫৩ শতাংশ, আজকে সেটা বেড়ে হয়েছে ৬৩ শতাংশ এবং আরও লক্ষ্যণীয় যে কৃষিমন্ত্রী তার বাজেটে স্বীকার করেছেন যে বোরো চাষের যে সাফল্য তার শতকরা ৯১ ভাগ সেচ যা হয় সেটা ক্ষুদ্র সেচ দপ্তরের মাধ্যমে। এটা কি আপনাদের জানা নেই যে, আগে পশ্চিমবাংলার কৃষককে ঐ আকাশের দিকে তাকিয়ে থাকতে হত কখন এক ফোটা বৃষ্টি হবে তারপরে চাষ হবে। আমরা এটাও দেখেছি যে গ্রামের গরিব মানুষকে এক ফোটা খাদ্যের জন্য শহরে ছুটে আসতে হত। আমরা এও দেখেছি যে সেদিন খাদ্যের দাবি করার জন্য ৮০ জন নিরীহ মানুষকে খুন করা হয়েছিল। আজকে পশ্চিমবঙ্গে সেইরকম দিন নেই। পশ্চিমবঙ্গের কৃষককে আজকে আকাশের দিকে তাকিয়ে থাকতে হয় না। আজকে এক ফসলা জমিতে দুই ফসলা চাষ হচ্ছে, দুই ফসলা জমিতে তিন ফসলা চাষ হচ্ছে। আজকে গ্রামকে গ্রাম সুবজ হয়ে গেছে। আজকে পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়েছে। এটা কোনও ম্যাজিকের মাধ্যমে হয়নি যে নীতি আমরা গ্রহণ করেছি সেই নীতির ফল হিসাবে আমরা দাবি করতে পারি যে এই পরিবর্তন আমরা সংঘটিত করতে পেরেছি। আপনারা এটাও জানেন যে, একদিকে খরা, অন্য দিকে বন্যা। একদিকে খরায় যেমন ক্ষতিগ্রস্ত মেদিনীপুর পুরুলিয়া বাঁকুড়া তেমনি অন্য দিকে দক্ষিণবঙ্গের বিস্তীর্ণ অঞ্চল বন্যায় ক্ষতিগ্রস্ত। শুনে রাখুন এই অবস্থা মধ্যে দাঁড়িয়েও খাদ্যশস্যে আমাদের যে টারগেট সেই টারগেটে আমরা পৌছাতে সক্ষম হব। এটা তো এমনি এমনি হয়নি, এটা সেইরকম পরিকল্পনা গ্রহণ করার জন্যই হয়েছে। যেমন ভূ-পৃষ্ঠের জলকে আমরা ব্যবহার করছি সেইরকম ভূগর্ভস্থ জলকে আমরা ব্যবহার করার চেষ্টা করছি। বরং উল্টোটা আপনারা করেচেন। আপনাদেরই অনুসৃত নীতির ফলে আজকে একটার পর একটা নদী মজে যাচ্ছে বিল বায়োর মজে যাচ্ছে। আপনারা যদি নদীগুলি সংস্কার করতেন তাহলে অনেক উপকার হত। এটা না করার ফলে আর. এল. আই.

প্রকল্প মার খাচ্ছে এবং অন্যান্য প্রকল্প মার খাচ্ছে। সেই জায়গায় দৃঢ়তার সঙ্গে বলা যায় আমরা সেই লক্ষ্য নিয়ে এগিয়েছি যাতে সেচসেবিত এলাকা বাড়ানো যায়। মাননীয় সদস্য আর. আই. ডি. এফ. (২) নিয়ে কয়েকটি কথা বললেন। মাননীয় সদস্যকে বলতে চাই আর. আই. ডি. এফ. (২)-এর মস্ত প্রকল্পগুলি গ্রহণ করা হয়েছে। 'ন্যাবার্ডের' শর্ত ছিল ১৫ পারসেন্ট ঋণ কৃষককে দিতে হবে। কিন্তু কৃষককে এক পয়সাও দিতে হয়নি, এই কৃষকের পয়সা এই দপ্তর গ্রহণ করেছে। আমরা চাই এই দৃষ্টিভঙ্গি নিয়ে এগিয়ে চলতে যাতে সাধারণ মানুষ উপকৃত হয়। আমরা সেই পরিকল্পনা নিয়ে চলবার চেষ্টা করছি। তাই আমরা একটা পরিবর্তন করতে পেরেছি, এবং খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পেরেছি। আগামী দিনে এই দৃষ্টিভঙ্গি নিয়ে চলবার চেষ্টা করব। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় জলসম্পদ অনুসন্ধান এবং উন্নয় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট মোশনগুলিকে সমর্থন করছি। আজকে কেউ কেউ বললেন যে, সেচের জন্য দারুণ ভাবে উন্নত মানের কাজ করে চলেছি, জলের জন্য আর হাহাকার করতে হয় না। কিন্তু আমি বন্ধুদের সবিনয়ে বলতে চাই, এখনও কি আমরা গ্রামবাংলায় আল্লা ম্যাঘ দে পানি দে বলে চিৎকার করি না? আপনাদের আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বাংলাদেশের সঙ্গে যে জল চুক্তি করেছেন, তাতে যে অবস্থা দাঁড়িয়েছে তাতে শীতকালে আমাদের ভাল ভাবে জল পাওয়ার জন্য চিৎকার করতে হয় না? তাহলে একবার ভাবুন যে জল সম্পদ আমাদের ছিল আমরা নিজেরা চুক্তি করে আমাদের দক্ষিণবঙ্গের চাষের সর্বনাশ করেছি। আজকে মাননীয় মন্ত্রী ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের শতকরা ৮০ ভাগ জমিকে ক্ষুদ্র সেচের আওতায় এনেছেন বলেছেন এবং যার ফলে সবুজায়ন ঘটেছে বলেছেন। আমি এই কথা বলতে চাই আপনারা সারফেস ওয়াটারকে বাঁধ দিয়ে ধরে রেখে সেচের কাজে ব্যবহার করে চাষীদের উপকার করতে পেরেছেন? জিজ্ঞাসা করুন না, এখানে তো সাগরের বিধায়ক আছেন। সাগরে যে জল আছে সেই সাগরের জলকে আপনি ধরে রাখতে পেরেছিলেন? সেখানকার সারফেস ওয়াটারকে কোনও রকম কাজে লাগাতে পেরেছেন? তার প্রচেষ্টা মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে আছে বাজেট ভাষণে আছে? না, নেই। অন্য দিকে দেখুন খাল কাটার ব্যাপারে কি হয়েছে। সেচের জন্য খাল কাটার ক্ষেত্রে অনেক সময় আপনারা কুমির ডেকে এনেছেন। আপনার কি চক্ষুশুল হয়েছে, খাল কাটার ক্ষেত্রে কি ঘটেছে সেটা আপনি ট্রেজারি বেঞ্চে বসে দেখতে পাননি। সেখানে শুধু সাক্ষিটাকে চেঁচে নিয়ে চলে এসেছে।

অতএব এই খাল কেটে আর পুরানো খাল ক'টা সংস্কার করে আপনারা দক্ষিণবঙ্গের চাষীদের উপকার করতে পেরেছেন বলে দাবি করছেন। আমি শুধু আনপাকে জিজ্ঞাসা করি, আপনি বলুন, ডায়মন্ডহারবারে কি আমরা রিভার লিফট ইরিগেশনের সাহায্যে চাষবাস করতে পারি না? আমরা মন্ত্রীকে এর আগেও বলেছিলাম, ওখানে নদী থেকে জল তুলে চাষ করে আমরা দু-তিনটি ফসল পেতে পারি। কিন্তু এমনই এক দপ্তরে তিনি আছেন, তার কোনও প্রচেষ্টা নেই। ঐ এলাকায় পুরানো তিনটি ডিপ-টিউবওয়েল যা '৭৭ সালে করা হয়েছিল, সেগুলো পর্যন্ত অকেজো হয়ে আছে। তিনি বলছেন যে, 'ন্যাবার্ড' থেকে টাকা এনে এই ডিপটিউবওয়লেগুলোকে সারিয়ে তুলবেন। তিনি চাষের ক্ষেত্রে উদ্দীপনা আনবেন। তেদিন সচেতন ছিলেন না? ন্যাবার্ড থেকে টাকা তুলে তবে চাষবাসে মন দেবেন। আজকে তিনি বলছেন যে, পুকুর সংস্কার করে চাষের ক্ষেত্রে নতুন সবুজায়ন আনবেন। খুব ভাল কথা। আমরা গ্রামে থাকি। কোথায় পুকুর, কিভাবে তা কাটা হয়, মন্ত্রী মহাশয় বোধহয় এটা জানেন না। পুকুর কাটতে গিয়ে কি ভাবে পুকুর চরি হয়, নতুন পুকুর কাটা হয় না, পুরাতন পুকুর কেটে সেখানে আপনার দলের দুর্নীতির পাপ চাপ চাপ হয়ে পড়ে থাকে। আমি মন্ত্রী মহাশয়কে বলি, এই দুনিয়ায় আমরা সবাই পাপী—'আপন পাপের বাটখারা দিয়ে অন্যের পাপ মাপি।' আপনি দেখুন, খাল কাটা আর খাল সংস্কার করতে গিয়ে কত দুর্নীতি ওখানে জমা হয়ে আছে। আপনি পঞ্চায়েতের মাধ্যমে যা পেলেন, আপনি দেখুন, শ্যালো টিউবওয়েলের ক্ষেত্রে আমাদের দক্ষিণ ২৪ পরগনায় পঞ্চায়েত থেকে ডায়মন্ডহারবারে শ্যালো টিউবওয়েল হয় না। কিন্তু যেগুলো হয়, সেগুলোর জন্য কি আপনি কোনও চেষ্টা করেছেন? করেননি। রিভার লিফট ইরিগেশন আপনি খুব করেছেন। কিন্তু ডায়মন্ডহারবার কুলপি টুওয়ার্ড কাকদ্বীপ, যেখানে এগুলো হতে পারে, যেখানে আমরা মাইনর ইরিগেশনে যেতে পারি এবং চাষবাস করতে পারি, সেখানে আপনি দিতে পারেননি। আপনি 'সুইড'-এর কথা বলেছেন। যেখানে স্যালাইন ওয়াটার আছে, সেখানে ডিটেক্ট করবেন বলেছেন। যেখানে যেখানে আর্সেনিক ছিল সেখানে ডিটেক্ট করেছেন, বা ফ্লোরাইড যেখানে ছিল, সেগুলো আপনি ডিটেক্ট করেছেন। কিন্তু তার পরবর্তী ক্ষেত্রে আপনার কি দায়িত্ব আছে? আপনার দপ্তরের কি দায়িত্ব আছে? না কি, ঐটুকু জানিয়ে দিয়ে আপনি আমাদের কাছে বরাদ্দ পেশ করেছেন? আপনি আর. আই. ডি. এফ.-এর কাছে ৪০ কোটি টাকা—ন্যাবার্ড থেকে—চেয়েছেন। আপনি সারফেস ওয়াটার এবং গ্রাউন্ড ওয়াটারকে কাজে লাগাতে চেয়েছেন। ওপরের জলকে কাজে লাগাতে গেলে ওপরের জল যেখানে ধরে রাখলে ভাল হয়, সুন্দরবনে যেখানে বাল চাষ হয়, সেখানে সাফল্য লাভ করতে পারেননি। মন্ত্রী মহাশয়, আপনাকে কি বলব, যে রাজত্বে জোয়ারের জল আসলে মাইনর ইরিগেশনের বাঁধগুলো ভেঙে গিয়ে মানুষ হাবুডুবু খায়, গ্রামগঞ্জ ধ্বংস হয়ে যায়, সেখানে আপনি

[29th June, 1999]

বলছেন, ড্রেনেজ সিস্টেম দিয়ে তবেই তো মাইনর ইরিগেশনকে কাজে লাগাতে হবে। সারফেস ওয়াটা যেটা আসবে তা ওই ভাবে কাজে লাগাতে হবে। তার জন্য আপনি বরাদ্দ চেয়েছেন। যা আছে তাকে আপনি কাজে লাগাতে পারছেন না, আবার 'ন্যাবার্ড' থেকে আপনি ৪০ কোটি টাকা চেয়েছেন। সেখানে আপনি বলেছেন এই টাকা ৪০ হাজার হেক্টর জমিতে নতুন জলসেচের ব্যবস্থা করবেন এবং সেচ সেবিত এলাকার মধ্যে নিয়ে আসবেন। আরেকটি জিনিস চেয়েছেন বিশেষ করে পশ্চিমবঙ্গ জনমুখী উন্নয়ন অর্থ নিগমের কাছ থেকে ৪০ কোটি টাকা ঋণ বাবদ বরাদ্দ হয়েছিল, সেটা এই ডিপ টিউবেল বা নতুন ভূ-পৃষ্ঠস্থ জল ক্ষুদ্রসেচ, ভুগর্ভস্থ জল ক্ষুদ্র সেচের কাজ রূপায়ণের জন্য ব্যবহার করবেন, এবং ওই টাকা দিয়ে ৪০ হাজার হেক্টর জমিতে জল সেচের ব্যবস্থা করা হবে বলেছেন। এটা যে করা হবে এই ব্যবস্থা কোন কোন জেলাতে এবং কোন কোন জায়গায় কি কি ব্যবস্থা করবেন তার কোনও ·হদিশ আমরা পাচ্ছি না। আপনারা দামোদর, কংসাবতী এবং ময়ূরাক্ষী স্কীম করলেন কিন্তু দক্ষিণবঙ্গের জন্য কোনও মাইনর ইরিগেশনের স্কিম করলেন না। সেখানে দক্ষিণ বঙ্গের জন্য আপনাদের কিছু করার দরকার। এই ব্যাপারে আপনার একটু ভাবনা চিন্তা করার দরকার। আপনি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কথা চিন্তা করেছেন এবং তারজন্য ব্যবস্থা নিতে চেয়েছেন সেটা ভাল কথা। এবং সেখানে যে অর্থের পরিমাণ বাড়ানোর কথা ভেবেছেন সেটা উল্লেখও করেছেন যে কি প্রয়োজনে বাড়ানো দরকার, কিন্তু তার পদ্ধতি তো বলেননি। এই কথা বলে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমাদের ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জল সম্পদ এবং অনুসন্ধান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এই সভায় যে বাজেট প্রস্তাব রেখেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমার সময় খুবই কম তাই অল্প সময়ে বক্তব্য রাখছি। বিরোধীপক্ষেরা যে বক্তব্য রাখলেন তাদের অন্তত বক্তৃতার মধ্যে একবার বলা উচিত ছিল যে ৭২ থেকে ৮০ পারসেন্ট সেচ যে ব্যবস্থা হয়, সেই সেচ সেবিত এলাকার সমস্ত কাজ এই দপ্তরের মধে। দিয়ে হয় এ কথা কেউ অস্বীকার করতে পারবে না। এই প্রসঙ্গে আমি কয়েকটি সাজেশন মাননীয় মন্ত্রীর কাছে রাখতে চাই। প্রথম নং হচ্ছে ফিনান্স মিনিস্টার তার বাজেট বক্তৃতায় বলেছিলেন যে. সমস্ত চাষীরা সেচের কাজে বিদ্যুৎ ব্যবহার করবে তাদের ওই বিদ্যুতের বিলের ২০ পারসেন্ট ছাড় দেওয়া হবে। আপনার অধীনে যে সব প্রকল্প রয়েছে এবং যে সেচের কাজ হচ্ছে তাতে যেসব কৃষক সেচের কাজে বিদ্যুৎ ব্যবহার করছে ওই বিদ্যুতের বিলের উপরে

২০ পারসেন্ট ছাড় দেওয়া হবে। আপনার অধীনে যে সব প্রকল্প রয়েছে এবং সেখানে যে সেচের কাজ হচ্ছে তাতে যেসব কৃষক সেচের কাজে বিদ্যুৎ ব্যবহার করছে তাদের কি আপনি ২০ পারসেন্ট চাড়ের ব্যবস্থা করেছেন কিনা জানালে আমাদের ভাল হত। তারপরে দ্বিতীয় নং হচ্ছে যে, আমাদের তো জলের অভাব নেই পৃথিবীতে, কিন্তু যে জল আমরা পানীয় জল বা সেচের কাজের জন্য জল হিসাবে পাচ্ছি সেই জলের খুবই অভাব। তাতে মোট জলের কেবলমাত্র আমরা .০৫ পারসেন্ট পাই। আমরা দেখছি ভূগর্ভস্থ জল সেচের কাজে যেভাবে ব্যবহার হচ্ছে তারফলে একটা বিরাট সংকটের সৃষ্টি হবে। আমরা দেখতে পাচ্ছি যে, জলের স্তর ক্রমশ নেমে যাচ্ছে এবং কয়েকটি জেলাতে জলে ফ্লোরাইড এবং আর্সেনিক দেখা দেওয়াতে একটা বিরাট সমস্যা দেখা দিয়েছে। আপনি ডিপটিউবেল এবং শ্যালো টিউবেলের উপরে বিশেষ গুরুত্ব দিচ্ছেন তা আপনি আপনার বাজেট ভাষণে বলেছেন। কিন্তু এই ডিপটিউবেল, শ্যালো টিউবেল ছাঁড়াও বহু পুস্করিণী রয়েছে তার জন্য ৫ লক্ষ টাকা খরচ করবে বলেছেন। পশ্চিমবঙ্গে ১০ লক্ষর বেশি পুকুর, ডোবা এবং খাল বিল রয়েছে, তাছাড়া কিছু নদী আছে যেগুলো মজে গেছে। এইসব পুকুর, খাল, ডোবা এবং নদীগুলোর সংস্কার করলে প্রচুর জল পাওয়া যাবে এবং সেই জল ধরে রাখার চেষ্টা করতে হবে। তাহলে আজকে এই যে জলের সমস্যা সেই সমস্যার অনেকটা রেহাই হতে পারবে।

তাহলে আজকে যে জলের সমস্যা, সেই সমস্যা থেকে আমরা অনেকটা রেহাই পেতে পারি। অনেকটা আমরা সমস্যার সমাধান করতে পারি। সেই ব্যাপারে আপনাকে দৃষ্টি দেওয়ার জন্য আমি অনুরোধ করব। একদিকে যেমন ডিপটিউবওয়েল শ্যালো টিউবওয়েল এইগুলির ব্যবস্থা টিকিয়ে রাখার চেষ্টা করতে হবে, তার পাশাপাশি যাতে সারফেস ওয়াটারকে ভালভাবে ব্যবহার করা যায় সেইদিকে নজর দিতে হবে। পাশাপাশি টাকার অ্যালটমেন্ট বাড়াবার জন্য আমি অনুরোধ করব। উত্তরবঙ্গে ব্যাপকভাবে চা বাগান হচ্ছে, যেখানে চা বাগান হচ্ছে সেখানে সেই সমস্ত এলাকাগুলিতে রিভার লিফট পাম্প আছে, ডিপ টিউবওয়েল আছে, এই সমস্ত এলাকাগুলিতে চা বাগান গড়ে ওঠার জন্য সেই সমস্ত এলাকায় চাষীদের জমি চা বাগান এলাকায় চলে যাচ্ছে, ফলে কৃষি কাজ ব্যাহত হচ্ছে। এক্ষেত্রে ডিপ-টিউবওয়েল এর কমান্ড এরিয়া, রিভার লিফট এর কমান্ড এরিয়ায় যাতে চা বাগান না গড়ে ওঠে তার জন্য ভূমিসংস্কার দপ্তরের সঙ্গে কথা বলা উচিত। তা না হলে এই খাতে এই সমস্ত যে টাকা খরচ করছেন সেটা কাজে লাগবে না, সাধারণ কৃষকের কাজে। সেটা চা বাগান এলাকায় যে লোকেরা আছেন তারা সেই সুযোগটা পাবেন। পশ্চিমবাংলায় রাজ্য ক্ষুদ্র সেচ নিগম বলে একটি সংস্থা আছে, এখানে তাদের কোনও আয় নেই। কারণ যে কা[illegible] করে সেটা [illegible]ইরেক্টোরেট করছেন এবং অন্যান্য দপ্তর করছেন? এবং তাদেরকে সাবসিডি দিতে হয়, কৃষককে

সেস দিতে হয়। এক পয়সাও তাদের আয় নেই। সমস্ত আপনার দপ্তর থেকে হচ্ছে, তাদের চা খাওয়ারও এক পয়সা নেই, এই রকম একটি প্রতিষ্ঠানকে জিইয়ে রাখা হয়েছে, এদেরকে ডাইরেক্টোরেট এর সঙ্গে যুক্ত করা হচ্ছে না কেন, এই কথাটি যদি পরিষ্কার করে বলেন তাহলে ভাল হয়। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জল সম্পদ উন্নয়ন বিভাগের মন্ত্রী ৬৭ নম্বর দাবির অধীনে ৩২১ কোটি টাকার যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, এই জল সম্পদ বিভাগের চাষ করতে হলে জল দরকার। তার জন্য অপেক্ষা করতে হবে, কখন বৃষ্টি হবে, তার জন্য। আর এই যে বৃষ্টি অসমাঞ্জস্য হচ্ছে পুরুলিয়া এবং দার্জিলিং জেলায়, এই যে অনেক তফাৎ, এইরকম অবস্থায় কখন বৃষ্টি হচ্ছে, কখন বন্যা হচ্ছে, এর জন্য যে সেচের প্রয়োজন এবং ক্ষুদ্র সেচের প্রয়োজন, সেই ক্ষুদ্র সেচকে আমরা যেভাবে দেখি তাতে তিনটি দিক আছে ; সারফেস ফ্লো ওয়াটার ইরিগেশন, গ্রাউন্ড ওয়াটার ইরিগেশন, লিফট ইরিগেশন। সারফেস ফ্লো ওয়াটার যেটা আছে সেটাকে আমরা এন. ডাবলিউ. ডি. পি. আর. এ. অর্থাৎ জল বিভাজিকা প্রকল্পর মাধ্যমে অর্থাৎ সুইড সেটা করছে। এই অবস্থায় জল যে ক্রমে কমে আসছে, বিভিন্ন জায়গায় চাষীরা নিজেরা জলের ব্যবস্থা করতে গিয়ে জল যে কমে যাচ্ছে, সেখানে আর্সেনিক আবার দেখা যাচ্ছে। এইজন্য আমি মনে করি এই যে ইন্ট্রোডাকশন অফ বিল আনতে চাইছেন সেটা শীঘ্র আনা দরকার। এটা না হলে অসুবিধা হচ্ছে। এরপরে এন. ডাবলিউ. ডি. পি. আর. এ.-র যে জি. ডাবলিউ. পি. আছে সেখানে আমাদের কোলাবোরেশন একান্ত প্রয়োজন। এখন আমরা যে বাঁধ করছি সেটার উপরও বিশেষ গুরুত্ব দেওয়া দরকার। এখানে যে ৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে এটা বাড়াবার জন্য অনুরোধ করছি। ট্যাঙ্ক ইম্প্রুভমেন্ট এর জন্য ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে, সেটাও যদি বাড়ানো যায় তাহলে ভাল হয়। রি-এক্সকাভেশন সেটা করলে ভাল হয় এবং ড্রেনেজ সিস্টেম এর উন্নতির জন্য টাকার পরিমাণটা বাড়াতে হবে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

[5-20 — 5-30 p.m.]

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের জল সম্পদ বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন করতে পারছি না, আমি সমর্থন করতে পারলে খুব খুশি হতাম এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশনগুলো আনা হয়েছে তাকে আমি সমর্থন করে

কয়েকটি কথা বলতে চাই। আমরা দেখতে পাচ্ছি গতবারে উনি বাজেট বরাদ্দের ২১৮,৩৮,৮১,০০০ টাকা, এবারে তিনি চেয়েছেন ৩২১,৭৬,৮০,০০০ টাকা। কিন্তু উনি বিভিন্ন খাতে ব্যয়-বরাদ্দ কমিয়ে দিয়েছেন। আই. আর. ডি. এফ., ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়ণের জন্য রাষ্ট্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক ন্যাবার্ড, গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিলে ১৯৯৯-২০০০ সালে ৪০ কোটি টাকা ঋণের জন্য বরাদ্দ করেছেন। এই খাতেই গত বছরে বরাদ্দ করা হয়েছিল ৪২ কোটি টাকা। মোট বাজেট বরাদ্দ বাড়ানো হল, কিন্তু এই খাতে দু' কোটি টাকা কমে গেল। গ্রামাঞ্চলে বোরো বাঁধের জন্য এবারে তিনি চেয়েছেন ৫০ লক্ষ টাকা, গত বছরে তিনি বরাদ্দ করেছিলেন ৭১ লক্ষ টাকা। বোরো বাঁধের কাজে কি আপনার অনেক অগ্রগতি হয়েছে? অসমাপ্ত প্রকল্পগুলি রূপায়ণের কাজ শেষ করতে ৪৪৩টি অগভীর নলকূপ এবং ১১৭টি নদী জলোত্তলন প্রকল্পের জন্য আপনি ১৯৯৯-২০০০ সালে আড়াই কোটি টাকা ব্যয় ধরা হয়েছে, গতবারে এই খাতে ধরা হয়েছিল তিন কোটি টাকা। এই খাতে আরও বেশি টাকা বরাদ্দ করা উচিত ছিল। মোট ব্যয়-বরাদ্দ আপনি যত বেশি টাকা দাবি করছেন, প্রতি খাতে তত কম টাকা আপনি বরাদ্দ করছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাই, কিছুদিন আগে আপনি মালদহ জেলার চাঁচোলে, রবীন্দ্রভবনে একটা মিটিং করেছিলেন এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার এবং স্টাফদের নিয়ে। সেখানে চাঁচোল এ-ওয়ান সাব-ডিভিশনকে ২৫০টি ডিজেল পাম্প দেওয়ার প্রস্তাব করেছিলেন। কিন্তু আমরা লক্ষ্য করলাম সেই ডিজেল পাম্পগুলি হ্যাপাজার্ডলি বিলি বন্টন করা হল, সুচিন্তিত ভাবে কোনও কাজ করা হল না। ভূগর্ভস্থ জলের স্তর কোথায় নেমে যাচ্ছে সেই সব সার্ভে না করে এলোমেলোভাবে বসানো হল। আজকে ত্রি-স্তর পঞ্চায়েত সমিতির পঞ্চায়েত সমিতির মাধ্যমে এবং বেনিফিসিয়ারি কমিটির মাধ্যমে কোথায় কোথায় জলের স্তর ভাল আছে সেই ব্যাপারে ডিপার্টমেন্ট জেলা পরিষদের সাহায্য নিয়ে বসালে ভাল হত, তাহলে আমাদের বলার কিছু ছিল না। আমি এই ব্যাপারে চিফ ইঞ্জিনিয়ারের সাথে যোগাযোগ করেছিলাম, যারা সি. পি. আই. পার্টি করে তাদের বাড়ি থেকে শ্যালো পাম্পগুলো বিলি করা হয়েছিল। আমি জানি না, মন্ত্রী মহাশয় এই খবর রাখেন কিনা। কাল্টিভেটারদের বলা হয়েছে তোমরা আমাদের পার্টি করও তোমাদেরকে পাম্প দেওয়া হবে। কয়েকটি নাম আমি বলছি, কাজি মফিউদ্দিন, তার ত্রিশ একর জমি আছে, ট্রাক্টার আছে, দোতলা বাড়ির মালিক ; কাজি রফিউদ্দিন আহমেদ, তার দোতালা বাড়ি আছে, তাকে দেওয়া হয়েছে ; কাজি মুফিউদ্দিন তাকে দেওয়া হয়েছে, কাজি আব্দুল করফ তাকে দেওয়া হয়েছে, জয়াহক আলি তাকে দেওয়া হয়েছে। দেখা যাচ্ছে যাদেরকে দেওয়া হয়েছে তাদের ৮০ ভাগই হচ্ছে জোতদার এবং তারা সি. পি. আই. পার্টি করে।

কিছু উদ্যোগ গ্রহণ করা হচ্ছে, কিছু দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। শুধু ওখানে নয়,

আরও কয়েকটি গ্রামে দেখছি এরকম অবস্থা—দিঘি, সাঞ্জীব, দক্ষিণ শহর, বীরু স্থল, কুসমাই, সুতি, গাগরা, বাঁকিপুর, অর্গারা ইত্যাদি। মন্ত্রী মহাশয় যদি লিস্ট চান তো আমি দিতে রাজি আছি।

ভুগর্ভস্থ জল যদি সুষ্ঠু পরিকল্পনার মাধ্যমে চাষীদের কৃষিক্ষেত্রে ব্যবহারের জন্য দিতে পারতেন, তাহলে ফসল উৎপাদন আরও বৃদ্ধি পেত বলে আমি মনেকরি। পঞ্চায়েতের অংশগ্রহণের কথা বলছেন। কিন্তু অনেক ক্ষেত্রেই গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতিকে অংশগ্রহণ দেওয়া হচ্ছে না।

ক্ষুদ্র সেচের ক্ষেত্রে আর একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিস হ'ল বিদ্যুৎ। মিনিস্টার্স ডিজায়ার বলে কোনও কোনও ক্ষেত্রে এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার স্যাংশন দিচ্ছে। কিন্তু অনেক চাষীই টাকা জমা দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত বিদ্যুৎ পায়নি। এমনকি ৮২ থেকে ৮৪ সালেও টাকা জমা দিয়ে বিদ্যুৎ পায়নি। আমার মনে হয় সমন্বয়ের অভাব আছে।

আর একদিকে দেখা যাচ্ছে, কয়েকদিন বৃষ্টি পড়লেই খাল-বিল সব ভরে যাচ্ছে। রাস্তার ধারে জল নিকাশি প্রণালীর উপর বাড়ি-ঘর করার ফলে নদর্মাগুলো বন্ধ হয়ে যাচ্ছে, জলনিকাশি খালগুলো বন্ধ হয়ে যাচ্ছে, ফলে অল্প বৃষ্টি হলেই জল জমে যাচ্ছে। আগের বছর যেমন বন্যা হয়েছিল, সেইরকম আবারও হতে পারে। জলনিকাশি ব্যবস্থাটা ঠিক করতে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

আজকে স্যার, আপনি জানেন, মালদার মানুষকে এখনও পর্যন্ত আর্সেনিক মুক্ত পানীয় জল দিতে পারেনি আমাদের এই সরকার। আমি দাবি করছি, মালদাতে আর্সেনিক যুক্ত এবং নোনা মুক্ত পানীয় জল সরবরাহ নিশ্চিত করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি নিজে সেখানে গিয়ে বিষয়টি ভাল ভাবে দেখবেন।

ডিপ টিউবওয়েল অনেক কমে যাচ্ছে। মন্ত্রী মহাশয় একটা জায়গায় স্বীকার করেছেন,—'১৯৭৪-৭৫ সালে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে জল সম্পদের ক্রমাগত সুষ্ঠু ব্যবহার, কৃষিজ উৎপাদন উত্তরোত্তর বৃদ্ধি ও জলসম্পদের সমবন্টনের উদ্দেশ্যে সেচ সূচিত এলাকা উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হয়।' খুব ভালো কথা। কিন্তু আমি বলছি, ২২ বছর ধরে আপনারা এখানে ক্ষমতায় আছেন,—একটা সুচিন্তিত কর্মসূচি নিয়ে কিভাবে ভুগর্ভস্থ জল বার করে, কিভাবে নদীতে সেচ প্রকল্প নিয়ে চাষের উন্নতি সাধন করা যায়, সেটা তো আপনাদের দেখতে হবে। তিস্তা প্রোজেক্টের কথা এখানে বলা আছে। এটা যাতে তাড়াতাড়ি হয়, সেটা আপনারা দেখবেন। এর মাধ্যমে চাষীদের সেচের ব্যবস্থা করা যাবে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয়, উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের জলসম্পদ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়, ৩২১ কোটি ৭৬ লক্ষ ৮০৭ টাকায় ব্যয় বরাদ্দ রেখেছেন, আমি তাকে সমর্থন জানিয়ে দু-চারটি কথা এখানে বলছি। স্যার, গ্রাম বাংলায় কৃষিক্ষেত্রে আমূল পরিবর্তন ঘটেছে। মন্ত্রীর কাছে পাওয়া তথ্যে জানা গেল যে, প্রায় ৬০ শতাংশ কৃষি জমি সেচসেবিত। যার ফলে কংগ্রেসি আমলে যা অবস্থা ছিল, তার থেকে এখন এক বিরাট পরিবর্তন ঘটেছে। নিঃসন্দেহ সেচের একটা ব্যাপক সম্প্রসারণ ঘটতে চলেছে। কোনও পরিবর্তন ঘটেনি বলে যেটা ওরা বলছেন সেটা মিথ্যা। এখানে ৬০ শতাংশ সেচসেবিত এলাকা। শুধু সেচের এলাকই যে সম্প্রসারিত হয়েছে তা নয়, গ্রামীণ অর্থনীতিতেও বিরাট পরিবর্তন হয়েছে। পঞ্চয়েত ব্যবস্তা, ভূমি সংস্কার ব্যবস্থা, বামফ্রন্ট সরকারের কৃষি নীতি সব মিলিয়ে একটা বিরাট পরিবর্তন ঘটেছে। ওরা ওদের সময়ের সবুজ বিপ্লবের কথা বলেন। সেটার মূল তাৎপর্য ছিল গ্রামাঞ্চলের ধনী কৃষকের বিকাশ। বামফ্রন্টের আমলে এদের ভূমি সংস্কারের ফলে সেই জায়গায় ক্ষুদ্রচাষী, প্রান্তিক চাষীরাও সেই সুযোগ পেয়েছে। তারা আজকে অর্থনীতিতে স্বাবলম্বী হয়ে উঠেছে। আমরা ২২-২৫ বছর আগে দেখতাম যে, গ্রামাঞ্চলের ব্লকে ব্লকে ক্ষুদার্থ মানুষ খাদ্যের জন্য শহরমুখী হত। এখন সেই ব্যবস্থার পরিবর্তন ঘটেছে। আজকে অর্থনৈতিক অবস্থার রূপান্তরের ফলে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে। এই বিকল্প অর্থনীতির ফলে এটা সম্ভব হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কতগুলি ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মন্ত্রী মহাশয়, আপনার দপ্তরের কতগুলি জায়গা বিশেষ করে নিচের মহলে অপারেটার, অ্যাসিস্ট্যান্ট অপারেটার গার্ড ইঞ্জিনিয়ার এরা কাজ না করে বহাল তবিয়তে বসে আছে। এরাই শুধু নয়, চিফ ইঞ্জিনিয়ার এরা কেউই কাজ করে না। এই জায়গাটায় আপনাকে দৃষ্টি দিতে হবে। দৃঢ়তার সঙ্গে এই ব্যাপারটা আপনাকে দেখতে হবে। এটা যদি না করেন, তাহলে গোটা প্রশাসনের উপর আপনার কোনও হাত থাকবে না। যা নিয়ে আপনি আপনার পরিকল্পনা সফল করবেন, সেই জায়গাটাই সংকটময় পরিস্থিতিতে আছে। এই ক্ষমতা আপনার নেই। এই দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে, না হলে যে পরিকল্পনা নিয়ে আপনি অগ্রসর হচ্ছেন আপনার নেতৃত্বে সেই পরিকল্পনা কার্যকর হবে না।

(মাইক অফ)

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গের জল সম্পদ অনুসন্ধান উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ৯৯-২০০০ সালের যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করছি। কংগ্রেস দলের আনীত কাট মোশনের সমর্থনে

আমি দু-একটি কথা বলতে চাই। মাননীয় মন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন যে তার সরকার কর্তৃক নির্মিত নিম্নলিখিত প্রকল্পগুলি চালু আছে। তিনি বলেছেন ৩,৬৩৫টি উচ্চক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ ১১১টি সংশোধন করে ৪১১টি, নিম্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ ২,৬০২টি, ৪ হাজার ৩৮২টি অগভীর নলকূপ, ৩,৩৫৩টি নদী জলোত্তলন প্রকল্প আর ১৯৬টি ভূপৃষ্ঠ জলসেচ ও জলনিকাশি প্রকল্প চালু অবস্থায় রয়েছে। এই পরিসংখ্যান অপনি ঠিকই দিয়েছেন, এতে কোন কিছু নেই, কিন্তু নীচের লাইনেই আমার আপত্তি। আপনি বলেছেন পশ্চিমবঙ্গে এত প্রকল্প চালু অবস্থায় আছে। এই কথাটাতেই আমার আপত্তি। আপনি কেন বললেন না ১০টা নলকূপ অকেজো অবস্থায় আছে। একটা কথা আমি আপনাকে বলতে চাই, আপনি কি খোঁজ নিয়ে দেখেছেন সারা পশ্চিমবাংলায় কত প্রকল্প চালু অবস্থায় আছে। আপনি যা বলেছেন তার অর্ধেকেরও বেশি অকেজো অবস্থায় রয়েছে। যে সমস্ত অফিসাররা নিয়োগ করেছেন, যে সমস্ত চাষিদের সেচ ব্যবস্থার মাধ্যমে চাষ করতে আগ্রহী প্রথম অবস্থাতে তারা পাম্পের মাধ্যমে সেচ পান কিন্তু দ্বিতীয় পর্যায়ে যখন জলের প্রয়োজন হয় সেই সময়ে, এই সমস্ত অফিসাররা নানা অজুহাত দেখিয়ে তাদের জল দেয় না। তারা বলে হয় শরীর খারাপ, নাহলে মেশিন খারাপ। অজুহাত দেখিয়ে বাড়িতে বসে থাকেন। এই খোঁজখবরগুলো আপনাদের নেওয়া উচিত। পঙ্কজবাবু বললেন যে, পশ্চিমবঙ্গে নাকি সবুজ বিপ্লব ঘটে গেছে। সবুজ বিপ্লব যদি ঘটে থাকে তাহলে তো ঘটেছে, কংগ্রেসের আমলে। আজকে মনে করবেন না যে বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছি। চাষের ব্যাপারে কৃষক ভাইয়েরা ইলেকট্রিক মোটরের সাহায্যে চাষ করেন। ডিজেল চালিত পাম্পের খরচ অনেক বেশি। আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ইলেকট্রিক মোটরের সাহায্যে কৃষকরা যেন চাষ করতে পারে, এই ব্যবস্থা যেন তিনি করেন। শুধু তাই নয়, আপনাকে আরেকটা কথা বলতে চাই, সরেজমিনে তদন্ত করে দেখুন কো-অর্ডিনেশন কমিটির দোহাই দিয়ে সব মাসের পর মাস মাইনে নিয়ে যায়, কোন কাজ হয় না। আজ শাসক দলের অনেকে বললেন কৃষিক্ষেত্রে নাকি বিপ্লব ঘটে গেছে। বিপ্লব ঘটলে কৃষকদের ব্যক্তিগত উদ্যোগ ঘটেছে। তারা মোটর চালিয়ে, পাম্প চালিয়ে, ইলেকট্রিক মোটর চালিয়ে আজকে তারা নিজেদের উদ্যোগে কৃষিক্ষেত্রে এই পরিবর্তন ঘটিয়েছে। যাইহোক পশ্চিমবঙ্গে ইলেকট্রিক মোটরের সাহায্যে সেচের সুব্যবস্থার দাবি জানিয়ে, আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমাদের ছাঁটাই প্রস্তাবের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ৬৭ নং ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। আমরা জানি

ক্ষুদ্র সেচ দপ্তর এ বছর যখন খরা আমাদের বিভিন্ন জেলায় দেখা দিয়েছিল তখন রেকর্ড পরিমাণ ধান উৎপাদন হয়েছে। গত বছরে ১০ লক্ষ একর জমিতে চাষ হয়েছিল, এবারে ১২ লক্ষ একর জমিতে চাষ হয়েছে। এর অধিকাংশই জমিতে সেচ দপ্তর জল দিতে পারেনি, তার কারণ নদীগুলি শুকিয়ে গেছে, নদীর গতিপথ পরিবর্তন করেছে। ভূগর্ভস্থ জল গভীর নলকূপের সাহায্যে আমরা দিতে পেরেছিলাম তাই রেকর্ড পরিমাণ ধান উৎপাদন হয়েছে। তেনুঘাট থেকে জল নিয়েছিলাম কারণ মেদিনীপুর, বাঁকুড়া জল পায়নি। সেই দিক থেকে এই দপ্তরের যে ভূমিকা সেটা ভালো। আমাদের বন্ধু শৈলজা দাস একটা ভুল তথ্য তুলে ধরেছেন, এটার কারেকশন স্লিপ আসা উচিত ছিল। আর. আই. ডি. এফ.-২ এটা মেদিনীপুর জেলা পরিষদ হাতে তুলে দিয়েছে গত বছর। কিন্তু জিলা পরিষদের ইনফ্রাস্ট্রাকচার না থাকার জন্য তারা সেখানে কাজ করতে পারেনি। একথা সত্য যে আর. আই. ডি. এফ-২ মেদিনীপুর জেলার জন্য উল্লেখযোগ্য কাজ করতে পারেনি। আমি এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই আমাদের এই দপ্তরের অধীনে খাল, বিল, নালা এইগুলির সংস্কারের কথা বলা আছে এবং রবি মরশুমের সময় আমরা পুকুরে বৃষ্টির জল ধরে রাখতে পারি তাহলে পরবর্তীকালে রবি মরশুমের সময় এই জল দিতে পারব, ঠিক তেমনিভাবে মেদিনীপুরের শালবনী ব্লকে কলাইচণ্ডী যে খাল রয়েছে এটাকে যদি সংস্কার করা হয় তাহলে সেখানে ৮, ১০টি অঞ্চলের মানুষ এই জল পেয়ে উপকৃত হবে এবং রবি মরশুমের জন্য চাষের জল পাবে। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষ উদ্যোগ নিতে বলব। যখন বিশ্বনাথ মুখার্জি এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন তখন ২২ বছর আগে তিনি এর সংস্কার করেছিলেন। এখন আবার এটাকে সংস্কার করা দরকার। আমার আর অল্প সময় আছে আমি এই অল্প সময়ের মধ্যে আরেকটা কথা বলব আমাদের ক্ষুদ্র সেচ দপ্তরের প্রান্তিক চাষি এবং ক্ষুদ্র চাষি এদের সংখ্যা ৮০ ভাগ এবং এদের মাধ্যমে আমরা উপকৃত হই। এবারে ক্ষুদ্র সেচ দপ্তর থেকে একটা নতুন নিয়ম চালু করেছে যে সমস্ত গভীর নলকূপ রয়েছে আর. এল. আই. স্কিম রয়েছে সেগুলিকে দেখবেন, বেনিফিসিয়ারি সেখানকার মানুষ করবেন এবং সেখানে যন্ত্রপাতি—এই যন্ত্রপাতি আগে খারাপ হলে তার জন্য রাইটার্স বিল্ডিং থেকে অনুমোদন না পেলে সেটা মেরামত করা হত না। কিন্তু এখন একটা নতুন অর্ডার হয়েছে যে মেশিন খারাপ হলে লোকাল পাচের্জের মাধ্যমে করার ক্ষমতা সেই অফিসারকে দেওয়া হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এ ব্যাপারটা সঠিক কি না সেটা আপনি আমাদের অবহিত করবেন। এই দপ্তর থেকে বিভিন্ন জায়গায় তেল যেটা দেওয়া হয় সেটা ঠিক সময় সরবরাহ করা হয় না। এর জন্য কি দায়িত্বশীল অফিসাররা না অন্য কোনও জটিলতা দেখা দিয়েছে সেটা আপনাকে খতিয়ে দেখতে অনুরোধ করব।

বিশেষ করে বোরো চাষের সময় যাতে এই তেল সরবরাহ থাকে। এই কটা কথা

বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সময় অত্যন্ত সংক্ষিপ্ত। দরবার করতে গিয়েছিলাম, উনি বলেছেন, ১ মিনিটও বেশি বলা যাবে না, তার মধ্যে বলতে হবে। যা আলোচনা হয়েছে এই সময়ের মধ্যে তার জবাব দেওয়া সম্ভব নয়।

যাই হোক, মাননীয় সদস্য শৈলজাবাবু উদ্বোধনী ভাষণে অনেক কথা বলেছেন। আমি ওনাকে বলব, শেষ পাতায় ঐ 'তথা কথিত' কথাটা, এটার ইংরেজি পড়ে দেখবেন, এটা প্রিন্টিং মিস্টেক। আপনি বাংলাটা পড়েছেন। ওটায় নেই।

দ্বিতীয়ত, মাননীয় মহবুল হক সাহেবকে বলব, দয়া করে বিধানসভার মতো একটা পবিত্র জায়গায় যদি কিছু আলোচনা করতে হয় তাহলে একটু হোম ওয়ার্ক করে আসতে হয়। না হলে, পড়াশোনা করতে হয়। সামান্য। আমি আপনাকে বিনীতভাবে বলব, আপনি বলেছেন সি. পি. আই. অফিস থেকে স্যালো বিলি হচ্ছে। আপনি আরো বলেছেন, চাঁচোলে অফিসাররা মিটিং করে ২০০ স্যালো, আরো কী কী সব দিয়ে এসেছেন। আবার আপনি বলেছেন, মাটির তলার জলের অবস্থা খুব খারাব। তাহলে মাটির তলার জলের অবস্থা খারাপ হলে এক চাঁচোলেই ২০০ স্যালো বরাদ্দ করা হল?

(গোলমাল)

মাননীয় সদস্য আপনি যখন বলেছেন আমি চুপ করে শুনেছি। আবার আমি যখন বলছি আপনি শুনবনে। আর, সেটাই তো সুস্থ্য ডিবেট।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় মন্ত্রীর বর্ক্তৃতা আমি ঘরে বসে শুনছিলাম। পণ্ডিত হিসাবে আমি কোথাও ওনার নাম দেখিনি বা শুনিনি। উনি দৃঢ়তার সঙ্গে মন্তব্য করেছেন—'পড়া-শোনা করে আসবেন। ' উনি আইনদার এটা উইথড্র করুন না হলে আমরা ওনার বাজেট বক্তৃতা শুনব না। আপনার মতো অপদার্থ, অসভ্য মন্ত্রীর বক্তৃতা আমরা শুনব না ইন ফিউচারেও।

(গোলমাল)

(এই সময় কংগ্রেস সদস্যরা ওয়াকআউট করেন।)

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** আমি একটাও আন-পার্লামেন্টারি কথা উচ্চারণ করিনি।

[5-50 — 6-00 p.m.]

আশা করি আমি একটাও আন-পার্লামেন্টারি শব্দ ব্যবহার করিনি। উনি কি বলেছেন? উনি বলেছেন সি. পি. আই. অফিস থেকে শ্যালো ডিস্ট্রিবিউটেড হচ্ছে। পশ্চিমবঙ্গের সবাই জানেন আমার বিভাগের একটা প্রথা চালু আছে বহুদিন ধরে। আমার দপ্তরে যে সাইট সিলেকশন হয় সেই সাইট সিলেকশনের জন্য সাইট সিলেকশন কমিটি আছে প্রত্যেকটি জেলায় জেলায়। সভাধিপতি হচ্ছেন সেই সাইট সিলেকশন কমিটির সভাপতি। এছাড়া টেকনিক্যাল পার্সন আছেন, বিভিন্ন বিভাগের বিভাগীয় অফিসাররা আছেন। এখানে গ্রাম-পঞ্চায়েত থেকে অর্থাৎ একেবারে তলা থেকে সাইটগুলো ওরা সাজেস্ট করেন। সাইট সিলেকশন হওয়ার পর সেই সাইটগুলোতে টেকনিক্যাল ফিজিবিলিটি আছে কিনা সেটা পরীক্ষা করা হয়। পরীক্ষা করার পর সেই সমস্ত জায়গায় প্রকল্প রূপায়ণের কাজ হয়। কেউ যদি বিধানসভায় দাঁড়িয়ে বলেন যে, সি. পি. আই. অফিস থেকে সবকিছু অর্থাৎ ডিপ্-টিউবওয়েল, শ্যালো টিউবয়েল বিলি করা হচ্ছে এবং তার জন্য প্রতিবাদ করলে ওরা যদি অপমানিত হয়ে কাগজে ছবি তোলার জন্য বিধানসভা থেকে বেরিয়ে যান তাহলে আমার কিছু করার নেই। এখানে আমি যেটা বললাম সেটাই হচ্ছে আমার বিভাগের সিস্টেম। এর বাইরে কিছু করার কোন স্কোপ নেই। ওঁরা যে কাট মোশন এনেছেন তার মোদ্দা কথা হল ক্ষুদ্রসেচের কোনও কাজের অগ্রগতি হয়নি। এটাই যদি আপনাদের মোদ্দা কথা হয় তাহলে আমি আপনাদের একটা তথ্য দেখানোর চেষ্টা করি। অনেক সময় ফিগার কথা বলে। ১৯৫০ সালে চাষযোগ্য জমির পরিমাণ ছিল ৪৭.৪৩ লক্ষ হেক্টর। নেট সেট-সেবিত এলাকার পরিমাণ ছিল ৭.৫০ লক্ষ হেক্টর। ১৯৭৭-৭৮ সালে চাষযোগ্য জমির পরিমাণ ছিল ৫৩ লক্ষ হেক্টর। সেখানে সেচ-সেবিত হয়েছে ১৭ লক্ষ হেক্টর। এর মধ্যে মেজর ইরিগেশন হচ্ছে ৭ লক্ষ হেক্টর এবং মাইনর ইরিগেশন হচ্ছে ১০ লক্ষ হেক্টর। ১৯৯৬-৯৭ সালে চাষ যোগ্য জমির পরিমাণ ছিল ৫৪.৬০ লক্ষ হেক্টর। সেচের আওতাভুক্ত করা সম্ভব হয়েছিল ৩০.৫০ লক্ষ হেক্টর জমি। এর মধ্যে মেজর ইরিগেশন হয়েছে ১১ লক্ষ হেক্টর এবং মাইনর ইরিগেশন হয়েছে ১৯.৫০ লক্ষ হেক্টর। ১৯৯৮-৯৯ সালে চাষযোগ্য জমির পরিমাম ৫৫ লক্ষ হেক্টর এবং সেচ-সেবিত এলাকার পরিমাণ হল ৩৯.৫ লক্ষ হেক্টর।

এর মধ্যে মেজর ইরিগেশন ১১.৫ লক্ষ হেক্টর এবং মাইনর ইরিগেশন '২০ লক্ষ হেক্টর। আমরা মনে করছি ১৯৯৯ সালে চাষযোগ্য জমির পরিমাণ হচ্ছে ৫৫ লক্ষ হেক্টর এবং সেচের আওতার মধ্যে পড়ছে ৩২.৫ লক্ষ হেক্টর। ১৯৯৯ সাল পর্যন্ত এই যে ফিগারগুলি আপনাদের সামনে তুলে ধরলাম এর মধ্যে দিয়েই আপনারা নিশ্চয়ই বুঝতে পারছেন যে, গতি শ্লথ হয়ে পনেছে কিনা, অগ্রগতি হয়েছে, কি হয়নি। ১৯৫৫

সাল থেকে ১৯৯৯ সাল পর্যন্ত এ ক্ষেত্রে আমরা যে ফিগারগুলি পাচ্ছি সেগুলি কথা বলছে যে তাতে কোনও সন্দেহ নেই। ইতঃমধ্যে কৃষি বাজেটের দিনই আলোচনা হয়েছে, এবারে যে খরা হয়েছে সেরকম এতবড় খরা ইতিপূর্বে আমরা আর কখনো দেখিনি। সেই খরা মোকাবিলায় ৯১% জলই আমাদের বিভাগে দিতে সমর্থ হয়েছে। পশ্চিমবাংলার কৃষি জমিগুলিকে যে টোটাল সেচ দেওয়া হয় তার তিন ভাগের দু-ভাগই অমাদের ক্ষুদ্র সেচ দপ্তর থেকে দেওয়া হয় এবং এবারেও আমরা তা দিতে পারছি। এটাই বাস্তব অবস্থা। কাজেই গতি শ্লথ হয়ে গেছে, অগ্রগতি হয়নি, এই সমস্ত কথাগুলি এই তথ্যগুলির মধ্যে দিয়ে প্রমাণিত হয় না। এখন আমরা কাট মোশনগুলির জবাব দেওয়ার ব্যাপার আছে। একটা কাট মোশনে বলেছেন, "চাষিদের চাষের স্বার্থে জল সরবরাহ করতে সরকারের ব্যর্থতা।" এর জবাবে নিশ্চয়ই আর নতুন করে কোনও কিছু বলার অপেক্ষা রাখেনা। আমি ইতিমধ্যেই বলেছি। তারপর আর একটায় বলা হচ্ছে, "রাজ্যে রবি মরশুমে কৃষি জমিতে পরিমাণ মতন সেচের ব্যবস্থা করতে সরকারের ব্যর্থতা।" রবি মরশুমে সেচের ব্যবস্থা করতে যদি ব্যর্থই হব তাহলে এ রাজ্যে রবি শস্যের উৎপাদনের পরিমাণ প্রতি বছর বাড়ছে কি করে? যাদু বা মন্ত্র নিশ্চয়ই নয়! এগ্রিকালচার ডিপার্টমেন্টের হিসাব বলছে সেই উৎপাদন বাড়ছে। যদি আমাদের ব্যর্থতা থাকত তাহলে উৎপাদন বাড়তে পারত না। আলুর এত উৎপাদন হল যে, মাঠেই অনেক আলু পচে গেল। এমন ফলন হল যে সব ফসল চাষি তুলতে পারল না। তারপর সুধীর ভট্টাচার্য একটা কাট্ মোশনে বলেছেন, "পানীয় জলের সংকট মোচনে সরকারের ব্যর্থতা।" পানীয় জলের সংকট নিশ্চয়ই আমার দপ্তরের অধীনে পড়ে না। সৌগতবাবু বলেছেন, 'সরকার তথা এই দপ্তর ড্রট মোকাবিলায় ব্যর্থ।' এ ক্ষেত্রে কৃষি দপ্তরের পরিসংখ্যান হচ্ছে, আমাদের যেখানে লক্ষ্যমাত্রা ছিল ১০.৭৫ লক্ষ হেক্টর সেখানে আমরা সেই লক্ষমাত্রাকে অতিক্রম করে ১২.৬৮ লক্ষ হেক্টর জমিতে চাষ হয়েছে। বোরো চাষে প্রচুর জল লাবে। বোরো চাষ জল ছাড়া হয় না—মায়া নেই, যাদু নেই। আমার দপ্তর যদি ব্যর্থ হয়ে থাকে, যদি অগ্রগতি কিছু না হয়েই থাকে তাহলে এটা সম্ভব হ'ল কি করে? সে ক্ষেত্রে এটা তো সম্ভব হ'তে পারে না। এ ছাড়া আর একটা এসেছে, "রাজ্যে কৃষি কাজের বিশেষত বোরো চাষের স্বার্থে অচল ডিপ-টিউবওয়েল ও আর. এল. আই.-গুলি পুনরায় সচল করতে সরকারের ব্যর্থতা।" আমাদের বিভিন্ন যন্ত্রপাতি সাধারণত ১০% থেকে ১৫% খারাপ হয়ে পড়ে। বিভিন্ন সময়েই বিভিন্ন কারণে সেগুলি খারাপ হয়ে যায়। আমরা যুদ্ধকালীন তৎপরতার ভিত্তিতে রবি, বোরো মরশুমে মেরামতির ব্যবস্থা করি। এবারে খরার সময় সমস্ত যন্ত্রপাতি মেরামত করে তার পুল ইউটিলাইজেশনের ব্যবস্থা আমরা করেছি যাতে চাষীদের জল দেওয়া যায়। যাতে চাষ না মার খায়, কৃষি এবং কৃষক না মার খায়।

[6-00 — 6-07 p.m.]

তারপর বলা হচ্ছে, হুগলি জেলায় সিঙ্গুর ব্লকে বিঘাটি গ্রাম পঞ্চায়েত এলাকায় 'মধুমানা মাঠ' ও 'রেনের মাঠ'-এ মিনি ডিপ-টিউবওয়েল স্থাপনে সরকারের ব্যর্থতা। এখানেও ঐ একই কথা। আমি খবর নিয়ে জেনেছি, কোনও প্রস্তাব জেলায় সাইট-সিলেকশন কমিটির কাছে, জেলা-পরিষদের কাছে বা পঞ্চায়েত সমিতির কাছে, এমন কি আমার কাছেও সরাসরি এখনও পর্যন্ত আসেনি। যদি প্রস্তাব না আসে তাহলে ঐ এলাকায় আমি নতুন করে পরিকল্পনা নেব কি করে? আমার পক্ষে নেওয়া তা সম্ভব নয়। তবে মাননীয় সদস্য যদি সাইট সিলেকশন কমিটির কাছে প্রস্তাব দেন, স্কিম দেন, এমন কি আমার কাছেও দেন তাহলে নিশ্চয়ই সেগুলির ব্যাপারে ব্যবস্থা নেওয়া যায়। তারপর বলা হচ্ছে, চাষীদের সেচের সুযোগ করে দেওয়ার জন্য অকেজো আর. এল. আই.-গুলি ও মিনি ডিপ-টিউবওয়েলগুলি অবিলম্বে মেরামত ও চালু করতে সরকারের ব্যর্থতা। রাজ্যে দীর্ঘদিন ধরে ডিপ-টিউবওয়েল, আর. এল. আই. কিছু তো বন্ধ হয়ে আছে, কিছু অকেজো হয়ে আছে। ১০ বছর, ১৫ বছর, ২০ বছর আগে ড্রিলিং হয়েছে। একটা মানুষের যেমন জীবন আছে, তেমনি একটা যন্ত্রেরও জীবন আছে। সেগুলি ঠিকভাবে সারাই করে আবার পুনরুজ্জীবিত করা, প্রয়োজন হলে রি-ড্রিলিং করা, এমন কি নতুন স্কীম করা—এই সমস্ত কিছু করার উদ্দেশ্যে ওয়েস্টবেঙ্গল মাইনর ইরিগেশন কর্পোরেশন, ওয়েস্টবেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট ফিনান্স কর্পোরেশনের কাছ থেকে ৪০ কোটি টাকার ঋণ মঞ্জুর করার জন্য বলেছি এবং তা মঞ্জুরও হয়েছে। সেই টাকায় নতুন স্কিম এবং পুরানো স্কিমগুলিকে চালু করার জন্য যে ব্যবস্থা তা অবশ্যই করা হবে—এ বিষয়ে কোনও সন্দেহ নেই। অবশ্য এই স্কিমগুলি ১০০ পারসেন্ট লোন এবং ১৬ পারসেন্ট সুদের টাকায় এই কাজ করতে হবে, এ ছাড়া কোনও উপায় নেই। ওদের যে শর্ত আছে সেই শর্ত অনুযায়ী করতে হবে। ১৫ পারসেন্ট আর. আই. ডি. এফের যে ইউজার্স কন্ট্রিবিউশন ছিল সেই টাকা আমরা বহন করব অর্থাৎ সরকার বহন করবে। এটা অত্যন্ত আনন্দের সংবাদ। এ ব্যাপারে কতদূর কি করা যায় সেটা চেষ্টা করছি। আমরা কেন্দ্রের কাছে কতগুলি স্কিম পাঠিয়েছি। আর একটা গুরুতর সমস্যার কথা তুলেছেন সেটা হচ্ছে লবণাক্ত জলের এলাকার সমস্যা। এছাড়াও আরও সমস্যা আছে, আর্সেনিকের সমস্যা। এ ব্যাপারে আমরা স্কিম দিয়েছি, এ ছাড়া আরও অন্যান্য ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে স্কিম দিয়েছি। তবে টাকা এখনও পর্যন্ত পাইনি, বিবেচনাধীন আছে। লবণাক্ত জলের এলাকার ব্যাপারে, কোস্টাল এরিয়ার ব্যাপারে স্কিম কেন্দ্রের কাছে পড়ে আছে। কারণ কেন্দ্রে সরকারই নেই। সরকার আসবে। একটা স্থায়ী সরকার না থাকলে ফলে কাজের কাজ কিছু হচ্ছে না। বারে-বারে প্রতিশ্রুতি দিচ্ছেন, কিন্তু কিছু করা যাচ্ছে না। এই অবস্থার মধ্যে আছি। এরই মধ্যে আর্সেনিক

সমস্যার মোকাবিলা করার জন্য ইতিমধ্যেই একটা মোবাইল ভ্যান তাতে ল্যাবরেটরি সহ ২১ লক্ষ টাকা সি. জি. ডব্লু. বি. অর্থাৎ সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড মঞ্জুর করেছেন এবং আর্টিফিশিয়াল রি-চার্জিং-এর জন্য প্রায় ২ কোটি টাকা তারা দেবেন বলে আমার সঙ্গে কথা হয়েছে। দেখা যাক, এখন পর্যন্ত ৯৮ লক্ষ টাকা তারা দেবে বলে একটা আলাপ-আলোচনা হয়েছে। সামান্য পরিমাণ টাকা এসেছে। টাকা যে রকম আসবে তার উপর এই স্কিমগুলি নির্ভর করবে। তবে এটা ঠিক, ওদের সঙ্গে আমাদের শ্রেণী দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। আমাদের দপ্তর ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, তফসিলি জাতি, তফসিলি উপজাতি সম্প্রদায়ের যারা মানুষ তাদের দিকে লক্ষ্য রেখেই কাজ করে।

এই দপ্তর মানুষদের উপকারে আগামী দিনেও যাতে লাগতে পারে তার জন্য আমরা সচেষ্ট আছি। পশ্চিমবঙ্গের গ্রামীণ মানুষের সত্যি সত্যি আর্থিক চালচিত্রের যে পরিবর্তন ঘটেছে সেই পরিবর্তন আরও ঘটতে পারে সেচের সাহায্যে এবং তার জন্য আপনারা সকলে দলমত নির্বিশেষে নিশ্চয় সাহায্য করবেন এই আবেদন জানিয়ে, কাট মোশনগুলির বিরোধিতা করে আমি যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রেখেছি তা অনুমোদন করার জন্য আপনাদের আবার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are 11 Cut Motions to Demand No. 67. All the Cut Motions are in order but as the members are not present in the House, the Cut Motions are not moved.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 321,76,80,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development" during the year 1999-2000, (This is inclusive of a total sum of Rs. 128,70,72,000 already voted on account) were then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.07 p.m. till 11 a.m. on Wednesday, the 30th June, 1999, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 30th June, 1999 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 01 Ministers of State and 112 Members.

[11-00 — 11-10 a.m.]

**Starred Questions**
**(to which Oral Answers were given)**

**কমপিউটারাইজ্‌ড ট্রেজারি**

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫) **শ্রী কমল মুখার্জি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে 'কমপিউটারাইজ্‌ড' ট্রেজারি কোথায় কোথায় হয়েছে ; এবং

(খ) সব ট্রেজারিতে এইরূপ ব্যবস্থা কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) এখনও পর্যন্ত রাজ্যে নিম্নলিখিত ২২টি ট্রেজারিতে কম্পিউটার চালু হয়েছে—

১) হাওড়া ট্রেজারি নং ১

২) হাওড়া ট্রেজারি নং ২

৩) আলিপুর ট্রেজারি নং ১

৪) আলিপুর ট্রেজারি নং ২

৫) সিউড়ি ট্রেজারি

৬) উলুবেড়িয়া ট্রেজারি

৭) ডায়মন্ডহারবার ট্রেজারি

৮) বর্ধমান ট্রেজারি নং ১

৯) বর্ধমান ট্রেজারি নং ২

১০) বিধাননগর ট্রেজারি

১১) ব্যারাকপুর ট্রেজারি নং ১

১২) ব্যারাকপুর ট্রেজারি নং ২

১৩) হুগলি ট্রেজারি নং ১

১৪) হুগলি ট্রেজারি নং ২

১৫) মালদা ট্রেজারি নং ১

১৬) মালদা ট্রেজারি নং ২

১৭) ক্যানিং ট্রেজারি

১৮) বারুইপুর ট্রেজারি

১৯) বারাসাত ট্রেজারি নং ১

২০) বারাসাত ট্রেজারি নং ২

২১) বসিরহাট ট্রেজারি

২২) বনগাঁ ট্রেজারি

(খ) আশা করা যায় আগামী ১৯৯৯-২০০০ আর্থিক বছরের মধ্যে সব ট্রেজারিতে কম্পিউটার চালু করা সম্ভব হবে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, কি কি কাজের সুবিধার জন্য বা কি সুবিধার কথা চিন্তা করে আপনি কম্পিউটার বসাচ্ছেন ট্রেজারিগুলিতে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ট্রেজারিতে যে কাজগুলি করার কথা প্রথমত, যে জমা এবং খরচ হচ্ছে, যে যে ট্রেজারির আওতায় পড়ছে, সেই হিসাবগুলি সঠিক ভাবে রাখা। খরচের বিলগুলি গ্রহণ করা, পরীক্ষা করা, পেমেন্ট করা এবং পেনশনের পেমেন্টগুলি

করা, এগুলি দ্রুততার সঙ্গে এবং নিখুঁত ভাবে করার জন্য এই কম্পিউটার বসানোর সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আমাদের রাজ্যে মোট কতগুলি ট্রেজারি আছে এবং তার মধ্যে পর্যন্ত কম্পিউটার বসিয়ে কতগুলির কাজ শুরু হয়নি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনার এখানেও দুটো প্রশ্ন আছে। মোট ট্রেজারি হচ্ছে ৭৬টি। ২২টির ক্ষেত্রে চালু হয়ে গেছে। অন্যগুলির ক্ষেত্রে প্রস্তুতি পর্ব আমি জানাচ্ছি। এই ২২টি ছাড়া আরও ৩২টির ক্ষেত্রে ট্রেজারিতে কম্পিউটার বসানোর কাজের প্রস্তুতি অনেকটা হয়ে গেছে। এই ৩২-কে আবার দুই ভাগে ভাগ করেছি। ৯টি ট্রেজারিতে সফটওয়্যার নির্ধারিত হয়ে গেছে। হার্ডওয়ার-এর অর্ডার প্লেসড হয়েছে এবং কম্পিউটার এসে গেছে। সাধারণ প্রশিক্ষণ হয়ে গেছে। অন সাইড প্রশিক্ষণ বাকি আছে, এটাও খুব শীঘ্র চালু করা যাবে। এই ৩২টির মধ্যে বাকি যে ২৩টি সেগুলি ক্ষেত্রে সমস্ত কাজ হয়ে গেছে। হার্ডওয়্যারের অর্ডার প্লেসড করা হয়েছে, এটা এসে যাবে বলে আশা করা যাচ্ছে। ৩ মাসের মধ্যে সেগুলি চালু হবে। ২২ প্লাস ৩২ যোগ করলে ৫৪টি হচ্ছে, বাকি থাকছে ২২টি। এই ২২টির কাজও শুরু হয়েছে। আশা করছি যে এই আর্থিক বছরের মধ্যে সবগুলি শেষ করতে পারব।

**শ্রী কমল মুখার্জি ঃ** আপনি যে সমস্ত ট্রেজারিতে কমপিউটার বসিয়েছেন সেখানে যে সব কর্মচারী এই কমপিউটার হ্যান্ডেলিং করবে তাদের বিশেষ কোনও ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন কিনা এবং যেগুলি হচ্ছে তাদের জন্য প্রশিক্ষণ ব্যবস্থা করেছেন কিনা জানাবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রতিটি ক্ষেত্রে আমরা ট্রেনিং-এর ব্যবস্থা করেছি। যে সমস্ত কর্মিরা—কোনও ক্ষেত্রে অফিসাররা যুক্ত হচ্ছেন—এই কাজ করবে তাদের বিশেষ ভাবে প্রশিক্ষণ দিয়ে কাজ শুরু হচ্ছে। তাদের জন্য প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আমি আধুনিকতার বিরোধী নই। সংবাদপত্রে দেখলাম যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের ২২ বছরের রাজত্বে ৫৪ লক্ষ বেকার আছে তার মধ্যে ২ লক্ষের কর্ম সংস্থান হয়েছে। এমনিতেই কর্ম সংস্থানের সুযোগ সংকুচিত হচ্ছে। কমপিউটারকে আমি স্বাগত জানিয়েই বলছি, এই ব্যাপক কমপিউটার চালাবার ফলে আমাদের মতো উন্নয়নশীল দেশে কর্মসংস্থানের ক্ষেত্রে কোনও বাধা সৃষ্টি করবে কিনা বলবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** শুধু যে বাধার সৃষ্টি করবে না তা নয় অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করে দেবে। আমরা যে কমপিউটার বসিয়েছি সেটা ভারসাম্যমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে বসিয়েছি। কমপিউটার কি কি কাজ করছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অনুমতি নিয়ে বলছি, ট্রেজারিতে একটা নিত্যনৈমিত্তিক কাজ হচ্ছে বিল পেমেন্ট করা। বিল যখন কেউ দাখিল করে, এই বিলটা গ্রহণ করার আগে বিলটির যে তথ্য সেটা চেকিং করতে লাগে। তার মধ্যে কন্সিসটেন্সি চেকিং লাগে, তার মানে এই ব্যাপারে অর্ডার আছে কিনা, বাজেটে টাকা আছে কিনা। এই পার্টটা কমপিউটার করছে। চেক লেখার ক্ষেত্রে, প্রস্তুতি হয়ে গেলে পরে চেক যেটা করবে সেটা কমপিউটার করবে না, সেই দিকে আমরা যাচ্ছি না। বিলটা পরীক্ষা করে বিল হস্তাক্ষরে তৈরি হবে। অনেকগুলি পরীক্ষা মানুষ করবে। আমাদের কাছে হিসাব আছে যেখানে কমপিউটার চালু হয়েছে সেখানে কর্মসংকোচন হয়নি। আমাদের বরং বাড়তি লোকের প্রয়োজন হচ্ছে, আমরা যে ভাবে কমপিউটার লাগাচ্ছি তাতে কর্ম সংকোচন হবে না, বৃদ্ধি পাবে। আমরা লক্ষ্য করেছি যে কাজগুলি আগে যে সময়ে হত এখন তার অর্ধেক সময় লাগছে। তাতে সাধারণ মানুষদের অনেক লাভ হবে।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। আপনারা যে বিভিন্ন ট্রেজারিতে কমপিউটার বসাচ্ছেন তার যে প্রয়োজনীয়তা আছে এটা অস্বীকার করার উপায় নেই। কিন্তু আমরা জানি যে এই কমপিউটারগুলি অনেক সময় খারাপ হয়ে যায়। খারাপ হওয়ার কারণ কি নিম্নমানের কমপিউটার বিভিন্ন ট্রেজারিতে বসাচ্ছেন? এমনও দেখা গেছে—আমি উলুবেড়িয়া ট্রেজারির কথা বলতে পারি, আজ থেকে কয়েক মাস আগে ১৫ দিন যাবৎ কমপিউটার খারাপ হয়ে পড়ে রইল, সেটাকে সারাবার জন্য লোকজন আসেনি। ১৫ দিন কোনও বিল পেমেন্ট হয়নি। এই ধরনের ঘটনা ঘটছে। এই ধরনের বিভিন্ন ট্রেজারিতে বিভিন্ন ঘটনা ঘটছে। যে ধরনের উন্নত মানের কমপিউটার ব্যবহার করা উচিত সেটা করছেন না। কোনও কোম্পানি থেকে কমপিউটার নিচ্ছেন, সেখানে সারানোর ব্যবস্থা নেই কেন বলবেন কি? এই ব্যাপারে দ্রুত ব্যবস্থা নেওয়ার কথা ভাবছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ছোট করে উত্তর হচ্ছে হ্যাঁ। আমরা কমপিউটার যেখান থেকে নিচ্ছি, সফটওয়ার এবং হার্ডওয়ার, দুটিই বলছি। সফটওয়ার আমরা ন্যাশনাল ইনফরমেটিক্স থেকে নিয়েছি। যেটা মূলত চেক রাইটিং-এর ক্ষেত্রে লাগে এবং বিল চেকিং-এর ক্ষেত্রে লাগে সেটা ভারত সরকারের সি. এম. সি. থেকে নিচ্ছি। হাডওয়ার আমরা সি. এম. সি.র মাধ্যমে নিচ্ছি। যার মাধ্যমে নিচ্ছি, আমি বলে দিচ্ছি, কেউ কিছু বলতে পারবে না, বিখ্যাত কমপিউটার কোম্পানি, সেটা হল সি. এম. সি.-র জেনিত

কমপিউটার, টাটা এবং ওয়েবেল ইনফরমেটিক্স লিমিটেড, এই তিনটির মাধ্যমে নিচ্ছি। তবে এটা প্রথমের দিকে যখন করা হয়েছিল তখন মাঝে মাঝে কমপিউটারের সমস্যা হচ্ছিল। আমরা যে টেন্ডারের মাধ্যমে নিয়েছি এবারে তাদের সঙ্গে লিখিত ভাবে চুক্তি পাকাপাকি করছি যাতে এই রকম না হয়।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী শ্যামাপ্রসাদ পাল** ঃ আপনি ট্রেজারিতে এই যে কম্পিউটারাইজড ব্যবস্থা চালু করছেন, এরজন্য রাজ্য সরকারের কত খরচ হবে, এবং এ সম্পর্কে রাজ্য সরকারের নীতিটা কি একটু অনুগ্রহ করে যদি বলেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ ট্রেজারিতে সফট এবং হার্ডওয়্যার নিয়ে গড়ে ২০ লক্ষ টাকা খরচ হবে। আমাদের নীতিটা কি, সে সম্বন্ধে একটু আগে বললাম যে, এর মাধ্যমে রাজ্য সরকারের যে কাজ হয়, সেই ট্রেজারির আওতায় যে ডিডিওরা আছেন, তারা প্রতিদিন যে অর্থ জমা পড়ছে এবং খরচ হচ্ছে সেগুলোর সঠিকভাবে হিসাব রাখবেন। এছাড়া বিলগুলোর পেমেন্ট করা এবং পেনশনের কাজগুলো দ্রুততার সঙ্গে করা যাবে। এই কাজগুলো দ্রুততার সাথে করে সাধারণ মানুষের কর্ম সংকোচন না করে, কর্ম বৃদ্ধি করে ভারসাম্য রক্ষা করা কম্পিউটারের ক্ষেত্রে আমরা এই কাজ করছি।

**শ্রী অশোককুমার দেব** ঃ আপনি ট্রেজারিতে এই যে কম্পিউটার বসাচ্ছেন, এর সবটাই কি রাজ্য সরকারের, না কি কেন্দ্রীয় সরকারের অন্য সংস্থা থেকে নিচ্ছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ এই টাকাগুলো, সাধারণভাবে 'নিট নেট'-য়ে কেন্দ্রীয় সরকার অর্থ দিত। এখন খরচটা বলতে পারেন, ৫০ঃ৫০, এইভাবে বিভক্ত হচ্ছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন। আপনি যদিও ট্রেজারিতে কম্পিউটার বসাচ্ছেন, তবুও আপনাকে প্রশ্ন করছি, মহাকরণে সমস্ত দপ্তরের সঙ্গে যোগাযোগ স্থাপনের জন্য কম্পিউটার স্থাপন করছেন কিনা ; এবং কর আদায়ের ক্ষেত্রে কম্পিউটারের ব্যবস্থা করা হয়েছে কি না?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ এই প্রশ্নের দেড় ভাগ প্রাসঙ্গিক আর অর্দ্ধেকটা নয়। আমি প্রাসঙ্গিক অংশটির উত্তর দিচ্ছি। প্রথমত, ৭৬টি ট্রেজারি প্রত্যেকটির কম্পিউটারাইজেশন-এর কাজ বর্তমান আর্থিক বছরে শেষ হচ্ছে। সঙ্গে সঙ্গে অর্থ দপ্তরে সেন্ট্রাল কম্পিউটারাইজড সিস্টেম সেটাও চালু হবে। তার মানে প্রত্যেক জেলার ক্ষেত্রে প্রতিদিন যে খরচ হয় এবং অর্থ জমা পড়ে, এর হিসাবটা আমরা এখানে বসে প্রতিদিন পাব। অন্য দপ্তরের সঙ্গে সর্বাঙ্গীন যোগাযোগ নয়, বরং আর্থিক যোগাযোগটা হবে।

হিসাব রাখার ব্যাপারে পে-অ্যান্ড অ্যাকাউন্টস অফিস করে, যেটি রাইটার্সে আছে। সেটি দু'ভাগে বিভক্ত। দ্বিতীয়ত, কর আদায়ের ক্ষেত্রে আমরা কিন্তু কম্পিউটারাইজেশনের দিকে যাচ্ছি কোনও রকম কর্ম সংকোচন না করে। বরং আমাদের লোক লাগছে। প্রত্যেকটি জায়গায় ভিএস সিস্টেম, উপগ্রহের মাধ্যমে যে ট্রাক আসছে তার যে নাম্বার, সেটি রাখা হচ্ছে এবং খরচ-এর হিসাবটাও ঐ কেন্দ্র থেকে পাঠাচ্ছে। এই আর্থিক বছরে এর সঙ্গে বিক্রয় করের সঙ্গে সঙ্গে স্ট্যাম্প ডিউটি, রেজিস্ট্রেশন ফি, তারপর এক্সাইজ ইত্যাদি কর ব্যবস্থার ক্ষেত্রে আমাদের মনে হয়, কোনও মানুষের হানি না করে ডাবল্ চেকিং করা, এটি খুবই উপযোগী ব্যবস্থা।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী বলেছেন, বিল পেমেন্টের ক্ষেত্রে ট্রেজারিতে তিনি কম্পিউটার ব্যবহার করছেন এবং ৭৬টি ট্রেজারিতে আস্তে আস্তে কম্পিউটারাইজড করবেন। এই হাউসে আমরা এর আগে আলোচনা করেছি যে, ট্রেজারিতে অনেক সংখ্যক পি. এল. অ্যাকাউন্ট আছে, তার হিসাবে অনেক গন্ডগোল হয়েছে। ব্যাঙ্ক অ্যাকাউন্টে যেমন সব কম্পিউটারে হয়ে যাচ্ছে, পার্সোনাল লেজার-এর ফুল অ্যাকাউন্টস কম্পিটউটারাইজড হয়েছে, সেই কম্পিউটারের মাধ্যমে পি. এল. অ্যাকাউন্টে কারা পেমেন্ট পাবে, এটা কি ট্রেজারিতে করবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** উত্তর হল, 'হ্যাঁ।' আমরা সিদ্ধান্ত নিয়েছি যে, পি. এল. অ্যাকাউন্ট, লোকাল ফান্ড অ্যাকাউন্ট এবং ডিপোজিট অ্যাকাউন্ট—এই তিনটি থাকবে। প্রত্যেক তথ্যই রাখা হবে। টোটাল কম্পিউটারাইজেশন করা হবে এবং রিট্রিভ করা হবে।

## বিশেষ মেধাবী ছাত্রবৃত্তি প্রকল্প

*৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮২) **শ্রী আবু আয়েশ মন্ডল :** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য বিশেষ মেধাবী ছাত্রবৃত্তি প্রকল্প চালু করা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কবে থেকে উক্ত প্রকল্প চালু করা হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :**

(ক) হ্যাঁ, দুটি প্রকল্প চালু আছে।

(১) নবম শ্রেণী থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত পাঠরত তফসিলি জাতি ও আদিবাসী

শ্রেণীভুক্ত ছাত্রছাত্রীদের জন্য বিশেষ মেধাবৃত্তি ১৯৮৮ সাল থেকে চালু করা হয়েছে।

(২) পঞ্চম শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত পাঠরত তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রীদের জন্য বিশেষ মেধাবৃত্তি ১৯৯৫ সন থেকে চালু করা হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে, দুটি বিশেষ মেধাবৃত্তি যথা ১৯৮৮ সাল এবং ১৯৯৫ সালের থেকে চালু করা হয়েছে ওই মেধা বৃত্তির তালিকায় যারা বৃত্তি পায় তাদের জন্য ন্যূনতম মানদন্ড কি এবং কিসের ভিত্তিতে ওই দুটি স্তরে এই বৃত্তি দেওয়া হচ্ছে এবং বর্তমানে কত ছাত্র-ছাত্রী এই সুযোগ পেয়েছেন জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** তফসিলি জাতি এবং আদিবাসীদের ক্ষেত্রে নবম-দশম এবং একাদশ-দ্বাদশ শ্রেণীর ক্লাসের জন্য প্রত্যেকটি জেলাতে একটা করে জেলা কমিটি করা হয়েছে। তাতে ডি. এমের প্রতিনিধি, ডি. আইয়ের প্রতিনিধি এবং এস. সি., এস. টি.-র জেলা আধিকারিক থাকেন। তারাই সিলেক্ট করে তাকেন স্কুলের বেসিক রেজাল্টের উপরে। নবম-দশম শ্রেণীর ক্ষেত্রে স্কুলের রেজাল্টের উপরে ভিত্তি করে স্কুল থেকে ক্লেম করলে তখন ওই রেজাল্ট বিচার করে যে কমিটি আছে তারা ঠিক করে যে বিশেষ মেধা বৃত্তি দেওয়া হবে কিনা। অরেকটা যেটা দেওয়া হয় একাদশ-দ্বাদশ শ্রেণীতে, সেটা দেওয়া হয় মাধ্যমিকের রেজাল্টের উপরে ভিত্তি করে। এরজন্য জেলায় জেলায় আলাদা আলাদা কোটা আছে, যার ভিত্তিতে প্রত্যেক মাসে ৪০০ টাকা করে প্রাইভেট কোচিংয়ের জন্যে সাহায্য করা হয়ে থাকে। এখানে অন্যান্য যা স্কলারশিপ পায় সেগুলো পাবে এবং এছাড়া বিশেষ বৃত্তি স্কলারশিপের ব্যবস্থা করা হয়েছে। এটা ইন অ্যাডিশন ৪০০ টাকা করে বৃত্তি দেওয়া হয়। প্রত্যেক মাসে ৪০০ টাকা করে দেওয়া হবে। এই যে কোটা তাতে সারা রাজ্যের জন্যে ১,২০০ টাকা কোটা করা হয়েছে। আর এগারো-বারো ক্লাশের ছেলে-মেয়েদের এস. সি., এস. টি.-র জনসংখ্যার ভিত্তিতে কোটা দেওয়া হয় মাধ্যমিকের রেজাল্টের ভিত্তিতে কোটা দেওয়া হয়। আর মেয়েদের ক্ষেত্রে, ছেলেদের নয়, পঞ্চম থেকে দশম পর্যন্ত মেধাবৃত্তি দেওয়ার ব্যবস্থা আছে। তাতে সারা রাজ্যে ২,৪০০ কোটা। ওই কোটাতে তফসিলি এবং আদিবাসী শ্রেণীকে তাদের রেজাল্ট এবং সংখ্যার ভিত্তিতে জেলায় জেলায় ভাগ করে দেওয়া হয়। এর পরিমাণ হচ্ছে পঞ্চম-ষষ্ঠ শ্রেণীতে মাসিক ১০০ টাকা করে এবং সপ্তম-অষ্টম শ্রেণীতে মাসিক ১২৫ টাকা করে। নবম ও দশম শ্রেণীর জন্য মাসিক ১৫০ টাকা। এটার ক্ষেত্রেও অ্যাটেন্ডেন্স এবং রেজাল্ট এই দুটোর উপর বিবেচনা করে তারা সিলেকশন করে, ঐ কমিটি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি বললেন, দুই ধরনের বিশেষ বৃত্তিধারী ছাত্র-ছাত্রী যারা হোস্টেলে থাকনে এবং যারা থাকেন না, এদের ক্ষেত্রে এই টাকার পরিমাণের কোনও পার্থক্য আছে কিনা বলবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এটা বর্তমানে নেই, এখন এটা ইউনিফর্মে আছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এই বৃত্তি ছাড়াও পুস্তক ক্রয়, পরক্ষার ফিজ্ এবং অন্যান্য যেটা পোষণ ভাতা দেওয়া হয় সেক্ষেত্রে দেওয়ার মানদন্ড কি এবং আমাদের রাজ্যে বর্তমানে কত ছাত্র-ছাত্রী এই সুযোগ সুবিধা পায়, তা যদি বলেন ভাল হয়।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** পুস্তকটা শিক্ষা বিভাগ থেকে দেওয়া হয়, বুক গ্রান্ড-টা অনগ্রসর কল্যাণ বিভাগ থেকে দেওয়া হয়, এটার সংখ্যাটা এখনি আমি বলতে পারব না। আর পোষণ ভাতা অর্থাৎ মেইনটেনান্স চার্জ এটা আমাদের রিলেটেড প্রশ্ন নয়, এটার জন্য আমি তৈরি আছি, মেইনটেনান্স ভাতা আমাদের ট্রাইবাল এর ক্ষেত্রে আন লিমিটেড, সংখ্যাটা সেকেন্ড স্টেজে যারা যারা পড়ে তারা এনটাইটেল্ড। আগে এটা ২৫ টাকা ছিল, এখন ৩০ টাকা হয়েছে মাসিক। স্বাভাবিকভাবে সংখ্যাটা খুব তাড়াতাড়ি বেড়ে যাচ্ছে। প্রকৃত সংখ্যাটা ট্রাইবালের ক্ষেত্রে কোনও নির্দিষ্ট সীমা নেই। আর শিডিউল কাস্ট-এর ক্ষেত্রে আমাদের সীমাটা প্রথমে কম ছিল, এখন ১ লক্ষ করেছি সারা পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রশ্ন করি, হোস্টেল গ্রান্ট আগে যা ছিল সেই রকমই প্রায় আছে গত ১০ বছর ধরে। এটা আর বাড়ানো হচ্ছে না। যেমন নন্দা বালিকা বিদ্যালয় আমার ওখানে আছে, সেখানে বিশেষ করে এস. সি. মেয়েরা পড়াশুনা করতে চায় না, এই অবস্থায় সেখানে ২৫ জন গ্রান্ট পায়, ৮০ জন সেখানে আছে, বারবার জানানো সত্ত্বেও হোস্টেল গ্রান্ট বাড়ানো হচ্ছে না। তারা কেউ পাচ্ছে না। এই অবস্থা কতদিন চলবে, আপনি এই মেয়েদের এই সুযোগ দিতে পারবেন কিনা, এটা বাড়াবার সুযোগ আছে কিনা বলবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** গত ১০ বছর ধরে বাড়ানো হয়নি, এটা ঠিক নয়। আমরা এটা ৯৮তে বাড়িয়েছি, বর্তমানে এটা ৩০০ টাকা আছে। যারা স্কুলের হোস্টেলে থাকে তাদের জন্যও ৩০০ টাকা আছে, আর অন্যান্য কলেজে যেটা পড়ে অর্থাৎ পোস্ট ম্যাট্রিক সেটা বিভিন্ন জায়গায় আছে, ঐটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার স্কেল আছে, তার

সঙ্গে যোগ করে আমরা দিই। এছাড়া আপনার কোনও একটি স্কুলে কেন ২৫ জন পেয়েছে, সেটা আমি বলতে পারব না। সংখ্যাটা কিন্তু এই রকম বেঁধে দেওয়া আছে, টোটাল হোস্টেল স্টুডেন্ট এর হিসাবটা, এটা ২৮ হাজার হচ্ছে তফসিলি উপজাতি এবং ৩২ হাজার হচ্ছে তফসিলি জাতি, এটা সমস্তটা মিলিয়ে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকারের সহায়তায় পশ্চিমবঙ্গে আজ পর্যন্ত কতগুলো হোস্টেল আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য তৈরি করা হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** নির্দিষ্ট সংখ্যাটা এখনই বলতে পারব না, এর জন্য নোটিশ দিতে হবে। তবে, কিছু তো অবশ্যই হয়েছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** জিনিস পত্রের দাম আকাশ ছোঁয়া হয়ে গেছে, এই অবস্থায় স্কুলের অ্যাটাচড হোস্টেলগুলোতে—মন্ত্রী মহাশয়ের সঙ্গে আগেও কথা বলেছি—পার ইউনিট যে ৩০০ টাকা চার্জ ছিল, সেটা বাড়াবার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** বিভিন্ন ক্লাসে হোস্টেল চার্জের একটা রেট আছে। ডাক্তারি, ইঞ্জিনিয়ারিং এই রেট সর্বোচ্চ। এ, বি, সি, ডি, ই, পাঁচটা রেট আছে। লোয়েস্ট রেট হায়ার সেকেন্ডারি, সেকেন্ডারি লেভেলে। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ২৭৫ টাকা। যেখানে ৩০০ টাকার কম গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার রেট, সেখানে বাকিটা রাজ্য থেকে মেটাতে হয়। আমরা এবং অন্যান্য রাজ্যও দিল্লির সঙ্গে যোগাযোগ করছে, যাতে অল ইন্ডিয়া স্কেলে বাড়ানো যায়। ৩০০ টাকা যেটা, সেটা এখনই আমরা বাড়াতে পারছি না।

**শ্রী ইউনিস সরকার ঃ** বিশেষ মেধা ভাতা, বুক গ্রান্ট, মেইনটেন্যান্স চার্জ, যা এস. সি./এস. টি. ছাত্রদের দেওয়া হয়, তাদের তালিকা পাঠানোটা কোনও কোনও স্কুল বাড়তি কাজ মনে করে এবং পাঠায় না। এরকম যারা করছে, তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন, সেটা জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমার বিভাগও এই বিষয়ে ভুক্তভোগী। আমরাও লক্ষ্য করেছি, এই ধরনের বেনিফিট সম্পর্কে কোনও কোনও স্কুল উদাসীন থাকে। এক্ষেত্রে জেলা-পরিষদের সাহায্য নিই। তাদের শিক্ষা-স্থায়ী-সমিতি আছে, তারা ইন্টারফিয়ার করে কিছু করার ব্যবস্থা করে। এছাড়া ডি. এম. এবং ডি. আই. কিছুটা সাহায্য করে। তাছাড়া সমস্ত স্কুলের সঙ্গে চিঠিপত্রে যোগাযোগ করি। ডিপার্টমেন্টের পক্ষে সবটা করা সম্ভব নয়, জেলা প্রশাসন বা সভাধিপতির সাহায্য নিই।

**শ্রী ইউনিস সরকার ঃ** ডি. আই. অফিস বা ডি. এম. অফিসে যে সার্টিফিকেট

*দেওয়ার ব্যবস্থা, সেটা তারা দিতে চায় না। ফলে অনেক স্কুল দিচ্ছে না ঐ* gran *ইত্যাদি।* এক্ষেত্রে কোনও ব্যবস্থা নিচ্ছেন কি? কারা কারা করছে এরকম,—কোনও একটা জেলা ধরে, নির্দিষ্ট অভিযোগের ভিত্তিতে যদি শুরু করতে পারেন কোনও বিশেষ উদ্যোগ, তাহলে মনে হয় এই ফাঁকি দেওয়ার প্রবণতা দূর হতে পারে। কিছু দিন থেকে চিন্তা করছি এই ব্যাপারে। বর্তমান বছরে নির্দেশ দিয়েছি যে, পঞ্চায়েতি স্তরে এবং জেলা প্রশাসন ছাড়াও আমরা সংশ্লিষ্ট এলাকার এম. এল. এ.-দের জানিয়ে দেব।

**ঋণ খেলাপকারিদের বিরুদ্ধে ব্যবস্থা**

*৪১০। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৩) **শ্রী আবদুল মান্নান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ আর্থিক নিগম (ডাবলু. বি. এফ. সি.) থেকে ঋণ নিয়ে সেই ঋণ পরিশোধ করেনি এরূপ সংস্থার সংখ্যা কত (৩১শে মার্চ, ১৯৯৮ পর্যন্ত) এবং

(খ) এরূপ কতগুলি সংস্থার বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) ৩১শে মার্চ, ১৯৯৮ পর্যন্ত পশ্চিমবঙ্গ আর্থিক নিগম (ডব্লিউ. বি. এফ. সি.) থেকে ঋণ নিয়ে শোধ করেনি এরূপ সংস্থার সংখ্যা ছিল সর্বমোট ১১,৩২৪

(খ) অনাদায়ি ঋণ গ্রহীতাদের যে প্রায় ৮০ শতাংশ সংস্থা ৫০,০০০ টাকা পর্যন্ত পরিমাণের সেসরু এবং অথবা যুগ্ম ঋণ পরিশোধ করতে পারেনি, বিভিন্ন স্তরের প্রশাসনের সাহায্যে তাদের কাছ থেকে ঋণ আদায়ের চেষ্টা করা হচ্ছে। বাকি ২০ শতাংশ অনাদায়ি ঋণ গ্রহীতা সংস্থাগুলির মধ্যে যারা ঋণ পরিশোধ না করার সপক্ষে সন্তোষজনক কারণ দেখাতে পারেনি তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে।

[11-30 — 11-40 a.m.]

স্যার আমি আর একটা কথা বলি। এখানে মাননীয় সদস্য আবদুল মান্নানের আর একটা প্রশ্ন আছে। ওটা আমি একই সঙ্গে বলে দিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** না, ওটা আপনি আলাদা করেই দেবেন। আগে একবার অসুবিধা হয়েছিল। এখন আর ওটা করি না।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, ১১ হাজার ৩২৪টা সংস্থা অনাদায়ি আছে। আমি জানতে চাচ্ছি যে, মোট কতগুলি সংস্থা ঋণ নিয়েছিল এবং এই যে অনাদায়ি আছে এটার পরিমাণ কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মোট ঋণ নিয়েছে ২৩ হাজার ২৪৭। মঞ্জুরীকৃত ঋণের পরিমাণ জানিয়ে দিচ্ছি—৬৯২ কোটি টাকা। এরমধ্যে ঋণ ফেরৎ দেননি, সেই সংখ্যাটা এখানে উল্লেখিত হয়েছে, তার পরিমাণ হচ্ছে ৩১শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত ১৯২ কোটি ৩৯ লক্ষ টাকা।

**শ্রী আবদুল মান্নান ঃ** ২০ শতাংশ অনাদায়ি ঋণগৃহীত সংস্থার বিরুদ্ধে অভিযোগ যে, তাদের উত্তর সন্তোষজনক নয়। তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিচ্ছেন। কতগুলির উত্তর সন্তোষনজক নয়। আইনানুগ কি ব্যবস্থা নিয়েছেন এবং তার পরিমাণ কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ২০ শতাংশ ভাগ করলে ঠিক সংখ্যাটা আসে ২ হাজার ২৬৮। যেগুলি ছোট সংস্থা সেসরু বা কমপোজিট লোন নেয়। বাকি ৯ হাজার ৫৬টি হচ্ছে ছোট সেসরু সংস্থা উভয় ক্ষেত্রেই বলছি। ২ হাজার ২৬৮-র মধ্যে বড় যেটা ৫৪০, তার নামের তালিকা পরের প্রশ্নের উত্তরে লিপিবদ্ধ করে দিচ্ছি। এক্ষেত্রে যে যে পদক্ষেপ নেওয়া হয়েছে—২ হাজার ২৬৮-র ক্ষেত্রে, তার মধ্যে যারা একেবারে কোনও সন্তোষজনক উত্তর দিতে পারেনি, তাদের ক্ষেত্রে আমরা যেটা চরম পদক্ষেপ নিয়েছি—ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন অ্যাক্ট ১৯৫১ সেকশন ২৯ অনুযায়ী—তার সম্পত্তিটাই অধিগ্রহণ করে নিই। এটা ৪১১টির ক্ষেত্রে করা হয়েছে। এর মধ্যে অবশ্য বলা উচিত যে, আরও কিছু সংখ্যা ওদের লিকুইডেটারের কাছে গেছে, বি. আই. এফ. আর.-এর কাছে গেছে অল্প সংখ্যক আছে। বাকিটা আমরা নিয়ে নিয়েছি। তারপরের স্তর হচ্ছে সেখানে ডিম্যান্ড নোটিশ ইসুড করেছি, আন্ডার সেকশন ৩০-তে ওদের কাজ করব বলে। সেটা হচ্ছে ৮১২টা সেখানে আমরা অধিগ্রহণ করিনি, তার কারণ কিছু পেমেন্ট শুরু করেছে বলে। এরপর তৃতীয় একটা কেস আছে, যেখানে পার্সোনাল গ্যারান্টি আমাদের ইনভোক করতে হয়েছে। যেমন—পার্সোনাল গ্যারান্টিতে লোন হয়েছে সেকশন ৩১, সাব সেকশন (১) ধরে ৬০টি কেসে। আর ৯৮৫টির ক্ষেত্রে যারা রেসপন্ড করেছে, কিছু পেমেন্ট শুরু করেছে। তাহলে সব মিলিয়ে হচ্ছে ২ হাজার ২৬৮টি কেস।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আর যেগুলো ছোট তাদের ক্ষেত্রে ১৫ শতাংশ ক্ষেত্রে আমরা সার্টিফিকেট কেস ইস্যু করতে বাধ্য হয়েছি। বাকিগুলোর ক্ষেত্রে রিকভারি ক্যাম্প করে পারস্যু করি। পেমেন্ট কিন্তু তারা দিতে শুরু করেছে। এই হচ্ছে সামগ্রিক দৃষ্টিভঙ্গি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সংখ্যাগুলো বললেন এটা পুরো

হাউসে বলা সম্ভব না। কিন্তু এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। কারণ অনেকগুলো সংস্থা আছে যারা সরকারের টাকা আত্মসাৎ করেছে। টাকা তারা জমা দিচ্ছে না। মন্ত্রী অনুগ্রহ করে একটা লিস্ট করে যদি টেবল করে দেন যে কোন কোন সংস্থা কত লোন নিয়েছে আর কত টাকা দিয়েছে। যদি একটা টেবল করে দেন। আরেকটা খুব টাচি ব্যাপার আপনাকে জিজ্ঞাসা করছি, কারণ এটা নিয়ে বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছে। ইস্টার্ন বিস্কুট কোম্পানি শুভব্রত বোস যার মালিক, এই তালিকার মধ্যে আছে কিনা, তার লোনের পরিমাণ কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** পুরো তালিকা যে ৫৪০ দিয়েছি। এটা লিপিবদ্ধ হয়েছে। তার মধ্যে ৪১১টার ক্ষেত্রে আমরা সেকশন ২৯ ব্যবহার করেছি। সেই ভাগও এখানে দিয়ে দিয়েছি। দ্বিতীয়ত, ইস্টার্ন বিস্কুট কোম্পানির যে লোন—ডব্লু. বি. এফ. সি.-র ফুল অ্যান্ড ফাইনাল সেটলমেন্ট হয়ে গেছে ৩রা অক্টোবর ১৯৯৪। ওদের কাছে ডব্লু. বি. এফ. সি.-র কিছু পাওনা নেই। সুতরাং এটাও লিস্টে নেই।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, আমার প্রশ্ন হল ডব্লু. বি. এফ. সি. একটা পাবলিক সেক্টর আন্ডারটেকিং সংস্থা। তার দীর্ঘ হিসাবনিকাশ মাননীয় মন্ত্রী মহাশয় দিয়েছেন আমি জানতে চাই ডব্লু. বি. এফ. সি. তাদে লাভ লোকসানের সমস্ত ব্যালেন্স শীট—এটা কি রিজার্ভ ব্যাঙ্ক ঘোষিত—এন. পি.-এর সিস্টেমে অথবা পারভিউ এর মধ্যে তাদের ব্যালেন্স শীট তৈরি করে কিনা এবং সাথে সাথে ডব্লু. বি. এফ. সি.-র একটা ভয়াবহ চিত্র যেখানে যে লোন নিয়েছে এমন ব্যক্তি বা ইউনিট যারা সর্বোচ্চ ঋণ নিয়েছে, এমন ব্যক্তি বা ইউনিটের নাম কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** হ্যাঁ, বস্তুত এটা অ্যাসেম্বলিতে লে করা হয়েছে। এন. পি. এ.-র ক্ষেত্রে ডব্লু. বি. এফ.-এর রেকর্ড কিন্তু খুব ভাল সারা ভারতবর্ষের সঙ্গে মিলিয়ে দিলে। এন. পি. এ.-র ক্ষেত্রে ৯৫-১৯৫৪ পারসেন্ট এটা কমতে কমতে ৪১ পারসেন্ট হয়েছে। যে মুহূর্তে ৪০ পারসেন্ট নেমে যায়, তখন গ্রেড ওয়ানে চলে যায়। এরকম ক্ষেত্রে পশ্চিমবঙ্গের উপরে আছে ৪-টে রাজ্য। গুজরাট, হরিয়ানা, কেরালা, কর্ণাটক। তারপর পশ্চিমবাংলার অবস্থান। বস্তুত স্ট্যান্ডার্ড অ্যাসেটসের ক্ষেত্রে ৯৫-৯৬ যেখানে ছিল ৪৪ পারসেন্ট। সেটা বেড়ে ৫৯ পারসেন্ট হয়েছে। ওয়েস্টবেঙ্গল রিকভারি পারসেন্টেজ সিগনিফিক্যান্টলি বেড়েছে। সর্বোপরি ডব্লু. বি. এফ.-র র‍্যাঙ্কিং ২৫টা রাজ্যের মধ্যে যদি এন. পি.-র রেখা চিত্র দেখা যায় তাহলে পশ্চিমবঙ্গ ৫টা রাজ্যের উপরে। ৫৪০টার তালিকা দিয়েছি। তার মধ্যে সর্বোচ্চ দেওয়া নেই। এরমধ্যে ৪১১টার ক্ষেত্রে আমরা সেকশন ২৯ দিয়ে দিয়েছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী রামচন্দ্র মন্ডল ঃ** আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে ক্ল্যারিফিকেশন চাইছি যে সেসরু প্রকল্পে ডব্লু. বি. এফ. সি. মাধ্যমে যারা লোন নিয়েছিল সেই কাজ তারা করতে পারেনি, সে টাকা ফেরৎ দিয়েছে তিনি একজন মহিলা। সে টাকা ফেরৎ দিয়েছে কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে তার কার্ড ফেরৎ দেওয়া হল না। এর অন্য কোনও বাধা আছে কি? সে টাকা ফেরৎ দিল অথচ তার কার্ড ফেরৎ দেওয়া হল না কেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই ব্যাপারটা আমি জানি না, তবে এটা আমি দেখব যদি আমাকে আপনি পাঠান।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী বললেন ২৩,২৪৭টি অনাদায়ি রয়ে গেছে অর্থাৎ ৫০ পারসেন্ট অনাদায়ি .এবং টাকার পরিমাণ ১৯২ কোটি ৩৯ লক্ষ টাকা অর্থাৎ মোট যা খরচ করেছেন তার ৩৩ শতাংশ। যে সমস্ত অফিসার ঋণ দিলেন—তাদের ঋণ দেওয়ার পক্ষে কোনও যুক্তি নেই আবার ঋণ না দেওয়ার পক্ষেও কোনও যুক্তি দেখাতে পারছেন না, সেই সমস্ত কর্মচারিদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনি যেটা বললেন সেটা মানুষের সংখ্যা। এটা কোট করে বলছি এন. পি. এ. ৪১ পারসেন্ট নেমে যাচ্ছে। আর দ্বিতীয় হচ্ছে ডব্লু. বি. এফ. সি. হচ্ছে একটা বোর্ড, এতে রাজ্য সরকারের প্রতিনিধি, রিজার্ভ ব্যাঙ্ক, আই. ডি. বি. আই., ইন্সিওরেন্স কোম্পানি তারা আছে এবং তারা আইন মোতাবেক কাজ করেন। আমার জানা নেই ওরা কার বিরুদ্ধে কি পদক্ষেপ নিয়েছেন। আমি জেনে আপনাকে বলব।

**শ্রী বংশীবদন মিত্র ঃ** মাননীয় অর্থমন্ত্রী সেসরু প্রকল্পে ৯,৬০০ জনকে লোন দেওয়া হয়েছে বললেন। আরামবাগ সাবডিভিশনে কিছু বেকার ছেলে সেসরু প্রকল্পে লোন নিয়েছিল, তারা শোধ করতে পারেনি। তারা একটা ইউনিয়ন করেছে, এস. ডি. ও. কাছে ডেপুটেশন দিয়েছে। তারা লোন শোধ করতে না পারায় তাদের ক্ষেত্রে এটা আদায় হচ্ছে না এবং যে সব ব্যাঙ্ক টাকা দিয়ে ছিল তারা নতুন করে আর সেসরু প্রকল্পে লোন দিতে চাইছে না। তাহলে নতুন যারা তারা কি ভাবে লোন পাবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এ ক্ষেত্রে যারা সেসরু প্রকল্পে লোন নিয়ে ছিল তারা একটা অংশ ইউনিয়ন গঠন করেছে এবং হাইকোর্টে একটা কেস করেছে এবং সেই মামলায় সরকার এবং ব্যাঙ্কগুলি জিতে যায়। তার পর নতুন ভাবে বিষয়টা শুরু হয়েছে। এটা ঠিক যে বিষয়টাকে সহানুভূতির সঙ্গে দেখতে হবে। যেখানে তাদের সত্যিই

অসুবিধা আছে সেটা ব্যাঙ্ক বা ডব্লু. বি. এফ. সি. তাদের বুঝতে হবে। আমরা সেটেলমেন্টে নিয়ে যাই যাতে ঋণ ফেরৎ দেওয়ার একটা প্রবণতা হয়। ৫০ হাজার টাকার লোন শোধ করেছে। বিষয়টা সহানুভূতির সঙ্গে দেখতে হবে, কিন্তু ঋণ কিছুটা আদায় করতে হবে তা না হলে ওরা চালাতে পারবে না।

**শ্রী অসিত মিত্র ঃ** আপনি বললেন ইস্টার্ন বিস্কিট-এর সঙ্গে ১৯৯৪ সালের ৩রা অক্টোবর সেটেলমেন্ট হয়েছে। ওদের ঋণ মকুব করলেন না, পুরো শোধও করল না, তাহলে সেটেলমেন্ট হল কি ভাবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমার নিজের কাছে এ ব্যাপারে যতটুকু তথ্য আছে তার ভিত্তিতে বলছি। এই সংস্থাটা ঋণ নিয়েছিল দুটো ক্ষেপে ১৯৮০-৮১ সালে। প্রথম ক্ষেপে ১৮ লক্ষ এবং পরের ক্ষেপে ২ লক্ষ ৬৪ হাজার টাকা। অর্থাৎ মোট ২০ লক্ষ ৬৪ হাজার টাকার মতো। শোধ্ করেছিল সুদ বাবদ ১৭ লক্ষ ৯০ হাজার টাকা এবং আসল বাবদ ১৬ লক্ষ ৬১ হাজার টাকা। সেটেলমেন্ট করার সময় অন্যান্য এই ধরনের বিষয়ের ক্ষেত্রে যেভাবে সেটেলমেন্ট হয়, যে যে পন্থা পদ্ধতি গ্রহণ করা হয় ঠিক তাই করা হয়েছে, তার বাইরে কিছু করা হয়নি।

**শ্রী অসিত মিত্র ঃ** আপনি তো বলেছেন ৬৪ লক্ষ টাকা মূল ঋণ ছিল। আর, সুদ তো আসলের থেকে বেশি হয়ে গেল।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** না, আমি যেটা বলেছি আবার বলে দিচ্ছি যাতে ভুল বোঝা-বুঝির কোনও অবকাশ না থাকে। দুটো ক্ষেপে টাকা দেওয়া হয়েছে। ১৮ লক্ষ এবং ২ লক্ষ ৬৪ হাজার টাকা ঋণ নিয়েছিল। সুদ দিয়েছিল ১৭ লক্ষ ৯০ হাজার এবং আসল বাবদ ১৬ লক্ষ ৬১ হাজার টাকা। আর, সুদ আসলের থেকে বেশি হয়ে গেল বলে যেটা বললেন সে জন্য বলি, এটা প্রত্যেক ক্ষেত্রেই হয়।

### সংকোশ প্রকল্প

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৫) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সংকোশ প্রকল্পটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

সংকোশ বহুমুখী প্রকল্পটি রাজ্য সরকারের নিজস্ব কোনও পরিকল্পনা নয়। এটি কেন্দ্রীয় সরকার কর্তৃক পরিকল্পিত। প্রকল্পটি এখনও কেন্দ্রীয় সরকারের

ছাড়পত্র পায়নি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ভারত-বাংলাদেশের চুক্তির সময় সংকোশ প্রকল্পের রুপরেখা তৈরি হয়েছিল এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের সঙ্গে এটা নিয়ে কথাও বলেছিলেন। ফারাক্কার জল-বন্টন চুক্তির পর আমাদের দেশে গঙ্গার জলের যে সংকট দেখা দেবে তা সংকোশ থেকে কাল কেটে জল নিয়ে এসে মেটানো হবে। এই চেষ্টা করার কথা ভাবা হয়েছিল। এই প্রচেষ্টাকে স্বার্থক করতে কেন্দ্রীয় সরকার কতটা ছাড়-পত্র দিয়েছেন এবং কোন পর্যায়ে এটা এখন আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনার এই প্রশ্নটার উত্তর সম্বন্ধে অনেক সদস্যই জানতে ইচ্ছুক। সুতরাং একটু সময় নিয়ে আমি এর উত্তর দিচ্ছি। প্রথম কথা হচ্ছে, এটা সেন্ট্রাল ওয়াটার কমিশনের বিষয়। তারা এই প্রকল্প রচনা করেছিলেন। রচনা করে ভারত সরকারের বিদেশ মন্ত্রকের মাধ্যমে তারা এটা এনভাইরমেন্ট ডিপার্টমেন্টে পাঠিয়ে দিয়েছিলেন। কেন্দ্রীয় বন এবং পরিবেশ দপ্তর গোটা জিনিসটা পরিবেশ-গত কি কি বিঘ্ন ঘটতে পারে এই প্রকল্পকে কেন্দ্র করে সেটা অনুসন্ধান করে বহুজন বিশেষজ্ঞ সমন্বিত একটা মাল্টি ডিসিপ্লিনারি এনভায়রনমেন্ট কমিটি গ্রহণ করেছিলেন। ১৯৯৮ সালের মার্চ মাস থেকে বেশ কয়েকদিন তারা এই প্রকল্পটার আমাদের পশ্চিমবাংলা এবং ভুটানের সমস্ত জায়গায় গিয়ে সরজোমিনে তদন্ত করে একটা রিপোর্ট দিয়েছেন। এখনও পর্যন্ত ভারত সরকার এটা বিবেচনা করছেন। কোনও ছাড়-পত্র পাওয়া যায়নি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হল, সংকোশ প্রকল্প হলে বহু গাছপালা নষ্ট হবে, বনভূমি নষ্ট হবে, এর ফলে পরিবেশের ভারসাম্য নষ্ট হবে। এ সম্পর্কে রাজ্য সরকার কি ওয়াকিবহাল আছেন?

[11-50 — 12-00 Noon]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এ ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের আলোচনা চলছে। আলোচনা সাপেক্ষ রয়েছে। এখনও চূড়ান্ত কোনও সিদ্ধান্ত হয়নি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** আজকে এই বনভূমিকে বাদ দিয়ে খাল কেটে আনা হলে কত টাকা খরচা হবে? রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার কত টাকা বহন করবেন? এর ফলে কতটা উপকার হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যকে জানাই যে এটা বহুমুখী প্রকল্প। অর্থাৎ শুধু সেচের বা পানীয় জল সরবরাহের জন্য নয়, এর অন্যতম উদ্দেশ্যে হচ্ছে

বিদ্যুৎ উৎপাদন। বিদ্যুৎ উৎপাদনের ব্যাপারে এবং সেচের ব্যাপারে ক্যানেল কাটার ব্যাপারে খরচা হবে ৭ হাজার ৭৮৩ কোটি টাকা এবং লিংক ক্যানেল খনন করার ব্যাপারে খরচা হবে ১ হাজার ২৫৯ কোটি টাকা।

**শ্রী আবদুল মান্নান ঃ** এখানে মাননীয় অর্থমন্ত্রী ও মাননীয় পরিবেশ মন্ত্রী আছেন। ফরাক্কার ব্যাপারে ভারত ও বাংলাদেশের মধ্যে যে চুক্তি হয় তাতে মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্যোগ বেশি ছিল। মাননীয় অর্থমন্ত্রীও সেখানে বিশেষ ভূমিকা পালন করেছিলেন। এই হাউসে আপনি আমার প্রশ্নের উত্তরও দিয়েছিলেন। এ ব্যাপারে আপনি ইলেক্ট্রনিক্স মিডিয়াতে ও সংবাদপত্রেও বলেছিলেন। মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন ভারত ও বাংলাদেশের মধ্যে ফরাক্কা নিয়ে চুক্তি হয়েছিল। তখন মানুষের মধ্যে এ ব্যাপারে বিরূপ মনোভাবও ছিল। অনেকেই তখন এই চুক্তির বিরুদ্ধে ছিলেন। অনেকে আন্দোলনের হুমকি দিয়েছিলেন। বিভিন্ন রাজনৈতিক দলের পক্ষ থেকে আন্দোলন হয়েছিল। তখন মাননীয় অর্থমন্ত্রী সংবাদপত্রে বলেছিলেন, 'আমরা বিকল্প ব্যবস্থা করেছি'। তখন তিনি সংকোশ প্রকল্পের কথাও বলেছিলেন মাননীয় অর্থমন্ত্রী যখন বলেছিলেন মাননীয় অর্থমন্ত্রী যখন বলেছিলেন তখন নিশ্চয়ই তিনি সবকিছু খতিয়ে দেখেই বলেছিলেন। তখন হাউসে আমার প্রশ্নের উত্তরে অ্যাকাউন্টও বলেছিলেন। কিন্তু এখন সমস্ত ডেফিসিট কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপাচ্ছেন। এই যে কন্ট্রাডিক্টরি হচ্ছে তখন মাননীয় অর্থমন্ত্রী সংবাদপত্রে সংকোশ খাল কাটার ব্যাপারে বিস্তারিত বলেছিলেন। তখন চুক্তির পক্ষে মানুষের জনমত যাতে সৃষ্টি হয় তারজন্য তিনি বলেছিলেন। তারপর আন্দোলন থিতিয়ে গিয়েছিল। আজকে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাই যে, আপনি ডিটেইলসে বলুন যে এখন কি পরিস্থিতি আছে? এ ব্যাপারে আমাদের রাজ্য সরকারের ভূমিকা কি এবং কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়ে এবং মাননীয় সেচমন্ত্রীর সহমত নিয়ে সংক্ষেপে জানাচ্ছি, ২ বছর হয়ে গেছে গঙ্গার জল নিয়ে ভারত-বাংলাদেশ চুক্তির। এই চুক্তির পর আমরা প্রতি মাসে কত জল পেয়েছি তার হিসাব রেখেছি। বিশেষ করে জানুয়ারি মাস থেকে মে মাসের শেষ পর্যন্ত ঐ ৫ মাসে আমরা কত জল পেয়েছি এবং বাংলাদেশ কত জল পেয়েছে তার হিসাব নিয়েছি। যে ফর্মুলা তখন গৃহীত হয়েছিল তাতে দেখা গেছে পর পর এই দু বছরে আমরা বেশি জল পেয়েছি এবং বাংলাদেশও বেশি জল পেয়েছে। আমরা তখন ১০ দিনের সাইকেলসের কথা বলেছিলাম। যদি কোনও সমস্যা দেখা দেয় তাহলে সাইকেলস ভেঙে একবার ওরা জল নেবে আরেকবার আমরা জল নেব। ২ বছরে আমরা বেশি জল পেয়েছি। কত বেশি পেয়েছি? গড়ে ৫ পারসেন্ট জল বেশি পেয়েছি হুগলির জন্য।

দুই, সংকোশ প্রকল্প নিয়ে সর্বশেষ মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনায় যান গত ১৪ই জুন, নির্দিষ্টভাবে মুখ্যমন্ত্রী এই প্রস্তাব দিয়েছিলেন সংকোশ প্রকল্প নিয়ে। তার কারণ, এই হাউসে রেকর্ডের জন্য বলছি—বাইরে বলা উচিৎ কিনা জানি না। তারপর বাংলাদেশে যাওয়ার অন্য কারণে প্রয়োজন ছিল। মুখ্যমন্ত্রী যেভাবে বলেছিলেন, আপনিও সেইভাবে বললেন। তখন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বলা হয়েছিল, নবম যোজনায় সংকোস প্রকল্প গ্রহণ করবেন। প্রকল্পের খরচ মাননীয় সেচমন্ত্রী বলে গেছেন, এটা আরও পেরিয়ে যাবে। এটা কেন্দ্রের প্রকল্প হবে। তার কারণ, ভূটানের সঙ্গে চুক্তি করতে হবে—যেহেতু জলাধারগুলি ভূটানের মধ্যে। ৪ হাজার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হবে। ভূটান এর সবটা ব্যবহার করতে পারবে না, উত্তর-পূর্ব ভারতও ব্যবহার করবে। সামাজিক দৃষ্টিভঙ্গি থেকে লাভজনক। বর্তমান প্রধানমন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীকে পরিষ্কার করে বলেন, এটা মিটে যাক, তারপর এটা নিয়ে বসতে চাচ্ছি। এদিকে নবম যোজনার অর্ধেক সময় চলে গেছে। আমি আপনার সঙ্গে একমত। আমরা ঐকমত্য হয়ে এই বিধানসভা থেকে দাবি তোলা উচিৎ। পুরো যখন সংকোশ খাল কাটা হবে—মাননীয় সদস্য শ্রী আবু সুফিয়ান সরকার ঠিকই বলেছেন—তখন আমরা যত্ন করে দেখলাম যে বনাঞ্চলের মধ্য দিয়ে যাবে তা কতটা সরু কাটা হবে, তারপর অতিরিক্ত বনাঞ্চল শুধু তা নয়, গাছের ক্যানোপি করে দিয়ে রক্ষা করা যাবে কিনা সেটার মধ্যেও যাওয়া উচিৎ বলে আমি মনে করছি। ২ বছর ভাল হয়েছে ঠিক আছে, কিন্তু এটাও তো ঠিক, গঙ্গার জলের উপর দাবিদার এসে গেছে উত্তরপ্রদেশ থেকে শুরু করে। আমি আপনার সঙ্গে সহমত হয়ে এই বক্তব্য রাখলাম।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় সেচমন্ত্রীর কাছে আমি জানতে চাইছি, যখন সংকোশ প্রকল্পের আলোচনা শুরু হল রাজ্য এবং কেন্দ্র স্তরে এবং যখন বাংলাদেশের সঙ্গে আবার নতুন করে জল চুক্তি হল তখন সমালোচনা শুরু হয়েছিল বাংলাদেশ বেশি জল পাচ্ছে অথচ আমরা জল থেকে বঞ্চিত হচ্ছি। রাজ্যের মানুষ তখন এই সমালোচনা শুরু করেছিলেন। মাননীয় সেচমন্ত্রী এখানে প্রশ্নের জবাবে বললেন, এটা বেশির ভাগ বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে ব্যবহার হবে। এই নদী প্রকল্প এটা গঙ্গার প্রবাহ বাড়াবার জন্য, নাকি সেচের কাজে লাগাবার জন্য, নাকি বিদ্যুৎ উৎপাদনের জন্য? এর আসল পারপাসটা কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাল্টিপারপাস মানে বিদ্যুতের জন্য খরচ বেশি হবে। তার মানে সেচের ক্ষেত্রে কম খরচ করা হচ্ছে। ৩৫০ কিউসেক জল আসবে। মাননীয় অর্থমন্ত্রী যেটা বললেন, সংকোশ প্রকল্প চালু হওয়ার আগে গড়ে দুই দেশ বেশি জল পাচ্ছে এবং নিশ্চয়ই এটা চালু হলে উভয় দেশই উপকৃত হবে। কতটা কম ক্ষতি হয়

এবং বৃহৎ লাভের দিকে যেতে পারি সেটা এখন দুই সরকার আলোচনা করছেন।

### গঙ্গা নদীতে দূষণ

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বেলুড়মঠের কাছে গঙ্গা নদীতে ব্যাপক দূষণের সৃষ্টি হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শ্রী মানবেন্দ্র বন্দ্যোপাধ্যায় ঃ**

খ. হ্যাঁ, আংশিকভাবে বেলুড়মঠের কাছে গঙ্গা নদীতে দূষণ হয়েছিল।

খ. Indian Aluminium Company-র ফ্যাক্টরি মধ্যস্থ এলাকায় Greater Calcutta Gas Supply Corporation Ltd. এর পাইপ লাইন থেকে জমা তেল কিছু পরিমাণ নির্গত হয়ে পৌরসভার নর্দমার মাধ্যমে বেলুড়মঠের সামনে গঙ্গায় এসে পড়ে। বর্তমানে অবস্থা আয়ত্তাধীন।

## Starred Question
## (to which answers were laid on the Table)

### "পলিপ্যাক' ব্যবহার নিয়ন্ত্রণ

*৪১১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৪) **শ্রী তপন হোড় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'পলিপ্যাক' ব্যবহার নিয়ন্ত্রণের জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

## ইনফরমেশন টেকনোলজি পাঠ্যক্রম

***৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *৫০০) শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ইনফরমেশন টেকনোলজি শিক্ষার কোনও পাঠ্যক্রম চালু আছে কি না ;

(খ) থাকলে, কোথায় কোথায় উক্ত পাঠ্যক্রম অনুসারে পড়ানো হয় ; এবং

(গ) উক্ত পাঠ্যক্রমে বৎসরে কত সংখ্যক ছাত্র-ছাত্রী পড়ার সুযোগ পায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রাজ্যে ইনফরমেশন টেকনোলজি শিক্ষার পাঠ্যক্রম চালু আছে।

(খ) ইনফরমেশন টেকনোলজি পাঠ্যক্রম নিম্নলিখিত বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজগুলিতে পড়ানো হয় ঃ

১) নেতাজি সুভাষ ইঞ্জিনিয়ারিং কলেজ, কলকাতা ; ৪০ (চল্লিশ)-টি আসন।

২) আসানসোল ইঞ্জিনিয়ারিং কলেজ, আসানসোল ; ৪০ (চল্লিশ)-টি আসন।

(গ) উক্ত পাঠ্যক্রমে বছরে ৮০ (আশি) জন ছাত্র-ছাত্রী পড়ার সুযোগ পায়।

## খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পে বিদেশি পুঁজি

***৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৯) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পে বিদেশী পুঁজি বিনিয়োগের জন্য ২৮-২-৯৯ পর্যন্ত কতগুলি প্রস্তাব রাজ্য সরকারের কাছে জমা পড়েছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২৮. ২. ৯৯ তাং পর্যন্ত এই দপ্তরে মোটা ১২৩টি প্রস্তাব জমা পড়েছে। এর মধ্যে ৯ (নয়)-টি প্রস্তাবের ক্ষেত্রে বিদেশি পুঁজি বিনিয়োগের উল্লেখ আছে।

## মাথা পিছু আয়

***৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮১) শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** উন্নয়ন ও পরিকল্পনা

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মাথা পিছু আয় কত ; এবং

(খ) রাজ্যের মানুষের ক্রয় ক্ষমতা ১৯৯৭-৯৮ আর্থিক বৎসরের তুলনায় ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরে কত শতাংশ বৃদ্ধি পেয়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ সালে পশ্চিমবঙ্গে বর্তমান মূল্যে (Current price) মাথাপিছু আয় ১০,৬৩৬.৪৭ টাকা। ঐ বছরে পশ্চিমবঙ্গে ১৯৮০-৮১ সালের আর্থিক মূল্যকে ভিত্তিমূল্য ধরে নিরূপিত মাথাপিছু আয় ৩০০২.০৮ টাকা।

(খ) ঐ সময়কালে রাজ্যের মানুষের ক্রয়ক্ষমতা বর্তমান মূল্যে ১১.৭৭ শতাংশ বৃদ্ধি পেয়েছে।

## হুগলি জেলা পরিকল্পনা কমিটি

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩১) **শ্রী রবীন মুখার্জি ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলা পরিকল্পনা কমিটি কোন সালে গঠিত হয়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হুগলি জেলা পরিকল্পনা কমিটি ১৯৯৬ সালের নভেম্বরের ১১ তারিখ গঠিত হয়েছে।

## Multistoried Building Tax

*418. (Admitted question No. *1061) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has a proposal to withdraw the 'Multistoried Building Tax' from the L.I.G. & M.I.G. flat owners of Golf Green Urban Complex ; and

(b) if so, from which date it will be withdrawn ?

**Minister-in-charge of the Finance Department :**

(a) The tax has aleady been abolished.

(b) 1st April, 1999.

### মশলা চাষ

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৩) **শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বিক্ষিপ্তভাবে জেলাগুলিতে মশলা চাষ হচ্ছে ;

(খ) সত্যি হলে, মশলা চাষের জন্য সরকারি কোনও পরিকল্পনা আছে কি না ;

(গ) থাকলে, চলতি বর্ষে মশলা উৎপাদনের লক্ষ্যমাত্রা কত ধার্য করা হয়েছে ; এবং

(ঘ) উন্নত বীজ ও উপযুক্ত প্রশিক্ষণের সুযোগ সৃষ্টির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আছে।

(গ) ১৯৯৯-২০০০ সালে খারিফ ও রবি মরশুমে ৪২,৭৮৪ হেক্টর ও ৬৯,৬৫৪ হেক্টর এলাকায় মশলা চাষ ও উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে যথাক্রমে ১,৬৩,৬০৬ মেট্রিক টন ও ৫৯,২০৬ মেট্রিক টন।

(ঘ) এই দপ্তর ভিন্ন ভিন্ন মশলার চাষ বৃদ্ধির জন্য বিগত বৎসরে চাষীদের মধ্যে উন্নত মানের মশলা বীজের মিনিকিট বিতরণ করেছে। এছাড়া ভারত সরকারের নিকট থেকে বিভিন্ন প্রকার "ব্রিডার সিড এনে সরকারি ও বেসরকারি বিভিন্ন নার্সারিতে" বীজ উৎপাদন প্রচেষ্টা করছে। যার দ্বারা অধিক সংখ্যক চাষীকে মশলা চাষে উৎসাহিত করা যাবে।

### কলকাতা বায়ু দূষণ

*৪২০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৪) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায়** ঃ পরিবেশ বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার কোন কোন কারখানার জন্য বায়ু দূষণ হচ্ছে ; এবং

(খ) উক্ত কারখানাগুলির মালিকদের বিরুদ্ধে আইনানুগ কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক. কলকাতা প্রধান বায়ুদূষণকারী কারখানাগুলির নামের তালিকা দেওয়া হল।

খ. এই সমস্ত কলকারখানাগুলির উপযুক্ত তদারকির ব্যবস্থা গ্রহণের সাথে সাথে প্রয়োজনীয় আইনানুগ ব্যবস্থা গ্রহণ করেছে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ। এই আইনানুগ ব্যবস্থাগুলির মধ্যে আছে—

১. নির্দিষ্ট সময়ের মধ্যে উপযুক্ত দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণের জন্য নোটিশ জারি করা এবং প্রয়োজনে ব্যাঙ্ক গ্যারান্টি জমা দিতে বলা।

২. উপযুক্ত ব্যবস্থা গ্রহণের অভাবে ব্যাঙ্ক গ্যারান্টি বাজেয়াপ্ত করা।

৩. প্রয়োজনে কারখানা বন্ধ করে দেওয়া। যদিও বর্তমানে কলকাতায় এরূপ বন্ধ কারখানা নেই।

**THE LIST OF INDUSTRIES IN CMC IDENTIFIED AS MAJOR AIR POLLUTING INDUSTRIES**

| Sl. No. | Name of Unit | Remarks |
|---|---|---|
| [1] | Agarwal Steel Complex Ltd.<br>1, Oil Installation Road, Paharpur<br>Calcutta-700 010 | |
| [2] | Allied Resin & Chemicals Ltd. (Hide Road Extn.)<br>47, Hide Road Extn.<br>Calcutta-700 088 | Bank Guarantee imposed<br>Rs. 1,00,000/- out of that<br>Rs. 50,000 forfeited |
| [3] | Bieco Lawrie Ltd.<br>P-54, Hide Road Extn.<br>Calcutta-700 088 | |

[4] CESC Ltd.
Southern Generating Stn. 28, Garden Reach Road
Calcutta-700 024

[5] Continental Chemical Corporation
Behala Industrial Estate
620, Diamond Harbour Road
Calcutta-700 034

Bank Guarantee imposed Rs. 10,000/- time of Bank Guarantee expired and money return

[6] Cookson India Ltd.
182/115, Diamond Harbour Road
Thakurpukur
South 24-Parganas

[7] Eastern Distillery
34, B. L. Saha Road
Calcutta-700 053

[8] ELMI
1, Taratola Road
Calcutta-700 024

[9] Eternit Everest Ltd.
1, Taratola Road
Calcutta-700 024

[10] Eveready Industries India Ltd.
P-4, Oil Installation Road
Calcutta-700 010

[11] Rohit Chemicals Industries
48, S. N. Roy Road
Calcutta

[12] Santosh Varnish
18/14, Chanditala Main Road

| | | |
|---|---|---|
| | Calcutta-700 053 | |
| [13] | Sun Oil Co. (P) Ltd.<br>238, Roy Bahadur Road<br>Calcutta-700 038 | |
| [14] | Vesuvius India Ltd.<br>P-104, Taratola Road<br>Calcutta-700 088 | |
| [15] | Assam Bengal Plywood Company<br>11/A, Canal Circular Road<br>Calcutta-700 067 | |
| [16] | Azed Metal Works<br>158, Picnic Garden Road<br>Calcutta-700 039 | |
| [17] | Singhal Brothers<br>40, Matheswaratala Road<br>P.S. Tiljala<br>Calcutta-700 056 | Bank Guarantee imposed<br>Rs. 10,000/- time of Bank<br>Guarantee expired |
| [18] | Luchy Acid & Chemicals Works Pvt. Ltd.<br>226/H/21 & 23, Bagmari Road<br>Calcutta-700 054 | |
| [19] | Bharatia Electric & Steel Co.<br>8, Anil Mitra Road<br>Calcutta-700 019 | Bank Guarantee imposed<br>Rs. 2,00,000/- time of Bank<br>Guarantee expired |
| [20] | Tara Glass & Silicate Works<br>226A, Bagamari Road<br>Calcutta-700 054 | |

## পশ্চিমবঙ্গ অর্থ নিগম-এর বকেয়া ঋণ

*৪২১। (অনুমোদিত প্রশ্ন নং *৪২০) শ্রী আবদুল মান্নান ঃ অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর, ৯৮ পর্যন্ত শিল্পপতি/ব্যবসায়ীদের কাছে পশ্চিমবঙ্গ অর্থ নিগম (West Bengal Finance Corporation)-এর বকেয়া ঋণের পরিমাণ কত; এবং

(খ) ঋণ শোধ না করার জন্য কতজন শিল্পপতির বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছে (নামের তালিকা সহ)?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত শিল্পপতি ব্যবসায়ীদের কাছে পশ্চিমবঙ্গ অর্থ নিগম-এর বকেয়া ঋণের পরিমাণ ১৯২ কোটি ৩৯ লক্ষ টাকা।

(খ) ঋণশোধ না করার জন্য ৫৪০টি বড় শিল্পসংস্থার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছে। সংস্থাগুলির তালিকা সংযোজিত হল।

### LIST OF 540 BIG UNITS AGAINST WHICH LEGAL ACTION HAS BEEN TAKEN

1. Calcutta Folt industries
2. Decan Dairy Agro Products
3. Dhanashree Electronics Ltd.
4. Donphil & Co. P. Ltd.
5. D.S.D. Engg. P. Ltd.
6. Bells Canadian Water P. Ltd.
7. Bengal Printers
8. Bandel Ceramics
9. Bajrang Plastics Moulders

10. *Bezant Chemical Inds. Ltd.*
11. Bharat Mfg. Co.
12. Ma Tara Feeds
13. Ma Kali Bleaching Processing
14. Ma Tara Ice Inds.
15. Ma Saradamoyee Rice Mill
16. Ma Ice Plant
17. Mahapravu Mini Jute Inds.
18. Manak Ice
19. Meditech
20. Rockpet Chem P. Ltd.
21. Rupa Ice Facy.
22. Rusan Cables
23. Rubber Engg. Corpn.
24. United Enggrs.
25. Victory Iron Works
26. Walter Laboratories P. Ltd.
27. Icon Electronics P. Ltd.
28. Iceman of India
29. Ichnochem P. Ltd.
30. India Clay Refinery Works
31. Indo Chemical Corporation

32. Intech Prints System
33. Indrani Mukherjee & Ors.
34. Indradeb Hostels P. Ltd.
35. Jaggi Ispat P. Ltd.
36. Jogess Refractories & Chemicals P. Ltd.
37. Jyoti Spring & Allied Inds. P. Ltd.
38. Tarco Inds. P. Ltd.
39. Tanusree Fish & Chemical
40. Tayo Matsya Supper Feeds P. Ltd.
41. Tele Tale Makers P. Ltd.
42. The Setter
43. Toess India Concrete P. Ltd.
44. Hightech Machines P. Ltd.
45. Hightech Equipments P. Ltd.
46. Hindusthan Engg. Works
47. Sona Ice Plant
48. Sonai Board Mill
49. S. P. Cycles Ltd.
50. Spectrum Lab. P. Ltd.
51. Sree Krishna Ice Freezing Co.
52. Standard Plastics
53. Surekha International

54. Sultan Shoecon P. Ltd.

55. Supreme Abrasives P. Ltd.

56. S. U. Alloyes P. Ltd.

57. Surendra Chemical (I) P. Ltd.

58. Sulara Chemical P. Ltd.

59. Swadesh Abrasives Co. P. Ltd.

60. Siliguri Steel Ltd.

61. Sinka Polymers P. Ltd.

62. Sipra Mukherjee

63. Sintor Keramos & Composites P. Ltd.

64. S. K. Enterprise (Behala)

65. S. K. Enterprise (Tollygunge)

66. S.N.T. Poly Coat P. Ltd.

67. Eastern Petroleum & Coal Tar Product

68. Eastern Food Products

69. Eastern Light Roofing

70. East Burdwan Tyre Retreading

71. Laxmi Potteries

72. Lalchand Roy

73. Leser 1000

74. Life Care Nursing Home

75. Braden Labs. P. Ltd.

76. Abut Civil Engg. P. Ltd.
77. Abhiman Cold Storage
78. Aakash Dye-Chem
79. Alkaloid Research Lab.
80. Alfa Food Stuff
81. Anjali Chemical and Allied Industries Ltd.
82. Apurba Organics Ltd.
83. Arjun Ceramics
84. A.R.S.R. Diagnostic
85. Arambag Paper Mills (P) Ltd.
86. Auto Lynoset (P) Ltd.
87. Feji Jute
88. Foremost Fuel
89. Navina Cold Storage P. Ltd.
90. Nirupama Cold Storage P. Ltd.
91. E. S. Pharmaceuticals
92. Esschem Pvt. Ltd.
93. Narayan Ice Facy. P. Ltd.
94. N. K. Steel Inds. P. Ltd.
95. Saber Tools Ltd.
96. Saashwana Engg. Pvt. Ltd.
97. Saviour Clinic Pvt. Ltd.

98. *Sarama Engg. Works*

99. Samcon Resort & Hotel P. Ltd.

100. Satadal Cold Storage (P) Ltd.

101. S. B. D. Castings (P) Ltd.

102. Senco Tubes Pvt. Ltd.

103. Sree Radharaman Polymers Pvt. Ltd.

104. Shreshth Paper Mills P. Ltd.

105. Shila Printing Works

106. Shrirampore Ice Plant

107. Shree Shree Ma Tara Rice Mill Pvt. Ltd.

108. Goutam Basu Roy

109. Ganguly Packware (P) Ltd.

110. Gamma Centaru Health Care (P) Ltd.

111. Geeta Powerflow (P) Ltd.

112. G. M. Scan (P) Ltd.

113. G. M. I. Engg. Ltd.

114. Kalyani Soap Industries Ltd.

115. Kailash Cold Storage (P) Ltd.

116. Kothari Electrodes (P) Ltd.

117. Papier Board Mill

118. Planton Medicines (P) Ltd.

119. Polyfilm India

120. Polyco
121. Precision Eng. Works
122. Pradip Kr. Sarkar
123. Purulia Lympo
124. Quality Steel Wire Products (P) Ltd.
125. Anisha Oil Industries
126. Asansol Hospital (P) Ltd.
127. Dakshin Damodar Rice Mill (P) Ltd.
128. D. S. Concrete Engg. Products (P) Ltd.
129. Durgapur Cooling Industries
130. Gold Oil Mill
131. Hindustan Cold Process Tyre Retreading
132. Hotel Luxor (P) Ltd.
133. Hotel Divine (P) Ltd.
134. Hotel Ma Lakshmi
135. Jay Ma Kalyaneswari Rice Mill
136. Kohinoor Rice Mills (P) Ltd.
137. Leonard Tannery
138. Manti Ice Plant
139. Monorama Engg. Enterprise
140. Rainbow Polysheets (P) Ltd.
141. Sarmed Pharmaceuticals

142. Santi Deep Diagnostic Centre
143. Sanjay Kumar and Co. (P) Ltd.
144. Shara Hotels And Resorts
145. Shree Shib Shankar Rice Mill (P) Ltd.
146. Sree Sree Annapurna Mini Rice Mill
147. Sri Aurobinda Nursing Home
148. Swastik Food Products
149. Uneeda Colour Laboratory

150. Mahindrila Plastic Industries
151. P. R. J. Industries
152. Diesel Engg. Corporation
155. North Bengal Fodder
156. Tribritta Printers
157. Shree Khatu Rolling Mill (P) Ltd.

158. Five Star Leather Co. Pvt. Ltd.
159. Madhuri Cattle Feed
160. Reliable Tyre Retreaders
161. Bengal Jute
162. Modern Printers

164. Namita Plastics

165. Pragati Paper Board Mill (P) Ltd.

166. R. C. Homeo (P) Ltd.

167. Avishek Lamp Industry

168. Aristo Rubber Industry

169. Poly Mech Industries

170. Sreema Plastic & Fabrication

171. N. R. Enterprise

172. Universal Chemicals

173. Chatna Engg. Complex Ltd.

174. Gopinathpur Rice Mill Pvt. Ltd.

175. Mallick Rice Mill

176. Mallabhum Investigation Centre & N. Home

177. Renaissance Rice Mill

178. Real Udyog

179. Shivam Jute Industries

180. Sree Durga Ice Factory Pvt. Ltd.

181. Modern Automobile Workshop

182. Bengal Welding Works

183. Serampore Rubber Products

184. *M. D. Dal Mill*

185. Smarajit Kundu

186. Florida Nursing Home

187. Rexy Pharmaceuticals

188. Diamond Associates

189. Mahalaxmi Weigh Bridge

190. Oriental Tools & Screw Mfg. Company

191. Kumudini Ceramic Inds.

192. Mackwell (India)

193. Hotel Purbasha

194. Bharat Lime

195. Econo Track Chain Inds.

196. Dwaraka Lodge

197. Bengal Antibiotics

198. Bengal Coir Corporation

199. Chandan Chemicals

200. Coastal Plastic Industries

201. Computer Graphics

202. Daskar Engineers (India)

203. Elan-V-Phàrmaceuticals Pvt. Ltd.

204. Entech Industries

205. Golden Biscuit Co. (P) Ltd.

206. Hi-Tech Film Packaging Pvt. Ltd.

207. Krill Congeal Crystal Co. (S. K. Debnath)

208. K. S. D. Tyre Co.

209. Lok Nath Plastics

210. Mohonanda Air Products Pvt. Ltd.

211. Packaging Aids (P) Ltd.

212. Solitaire Diamonds Pvt. Ltd.

213. Sree Durga Ice Factory

214. Uni Carbon

215. Hansara Hotels & Travels (P) Ltd.

216. Rajdev Chemicals

217. North Bengal Cable Industries

218. Siliguri Diagnostic Centre (P) Ltd.

219. Teestawire Products (P) Ltd.

220. Atul Petro Chem

221. Bikram Auto Engineering

222. Bishalakshmi Oil Mill

223. East West Oil Pvt. Ltd.

224. Finchem Impex Industries

225. Kalyani Saw Mill

226. Kamala Industries

227. Midnapore Service Centre

228. Modern Packaging Corporation

229. Popular Tyre Retreadings

230. Quasin Chemicals (P) Ltd.

231. Rajdeep Oil Refineries Pvt. Ltd.

232. Sreedhar Cold Storage (P) Ltd.

233. Kadambini Cycle Inds. (P) Ltd.

234. Amitava Chatterjee (Alo Re-Rolling Mill)

235. Sai Copper Wire Pvt. Ltd.

236. Kamala Enterprises

237. K. B. Pharmaceuticals

238. Blue Plast Extrusions Pvt. Ltd.

239. Videopan India Pvt. Ltd.

240. Girish Cold Storage Pvt. Ltd.

241. Nidan Clinical Lab Pvt. Ltd.

242. Paras Metalloy Fabricators Pvt. Ltd.

243. G. C. Plastics

244. Exon Consultant & Inspection Service

245. Continent Chemical Industries

246. East Burdwan Tyre Retreading

247. Kanchan Udyog Ltd.

248. Sree Pashupatinath Potato Storage Pvt. Ltd.

249. Melcast India Ltd.

250. Ishwari Ceramics

251. Calcutta Ice Factory

252. Jyoti Casting & Machinery Pvt. Ltd.

253. Insat Chemicals Pvt. Ltd.

254. A. D. R. Chemicals Pvt. Ltd.

255. Laxmi Chemical & Allied Industries

256. Bright Paper & Boards Mills Pvt. Ltd.

257. Super Sheiving Pvt. Ltd.

258. Howrah Potteries (P) Ltd.

259. Ma Tara Cold Storage (P) Ltd.

260. Lord Plastic & Glass Works (P) Ltd.

261. Met coke India (P) Ltd.

262. Mira Textile Inds.

263. Segmental Saws (P) Ltd.

264. Kraft Works (P) Ltd.

265. Biscay Data Products (P) Ltd.

266. Asbestos Graphite & Allied Products

কাঠা কি এক বিঘা তাতে তার অর্থনৈতিক সমস্যার সমাধান হচ্ছে না, সারা বছরের তার জীবন নির্বাহও হচ্ছে না। পশ্চিমবাংলায় জমি নেই। পশ্চিমবাংলায় এক কোটি ৩০ লক্ষ একর জমা আছে। আমি পরিসংখ্যান দিয়ে দেখাবো যে, পশ্চিমবঙ্গে যারা কৃষির উপর নির্ভরশীল তাদের মধ্যে সমানভাগে যদি এই জমিটা ভাগ করে দেওয়া হয় তাহলে মাথাপিছু ১৫ কাঠার বেশি পড়ে না। কাজেই পুনর্বন্টনের মাধ্যমে সমস্যার সমাধান করবেন বলে যেটা বলছেন সেটা সম্ভব নয়। তবে ১৫ কাঠা বা এক বিঘা জমি যদি তাদের মনের সন্তুষ্টি নিয়ে আসে তাহলে তাতে আমাদের কোনও আপত্তি নেই, এটা আমাদেরও কাম্য। ভূমি সংস্কার আমাদের আমলেই শুরু হয়েছিল। জমিদারি প্রথা উচ্ছেদ করে, সিলিং প্রথা চালু করে যাতে ভূমিহীন কৃষকদের জমি পাইয়ে দেওয়া যায় তার প্রচেষ্টা আপনাদের আমলে নয়, কংগ্রেসের আমলেই শুরু হয়েছি। কাজেই আপনার দাবি করতে পারেন না যে এটা আপনারাই করেছেন, তার আগে কিছু হয়নি। পশ্চিমবঙ্গে জমি ন্যস্ত কি রকম হয়েছে সে কথায় আসি। আমি আগেই বলেছি যে পশ্চিমবঙ্গে মোট কৃষি জমি ১ কোটি ৩০ লক্ষ একব। মোট জমি সরকারে যা ন্যস্ত হয়েছে তার পরিমাণ হচ্ছে, যেটা মন্ত্রী মহাশয় বলেছেন, ২৯ লক্ষ ২৫ হাজার একর। এই পরিমাণ জমি খাস হয়েছে সরকারে। এরমধ্যে কৃষি জমি ন্যস্ত হয়েছে ১৩ লক্ষ ৫৫ হাজার একর। কংগ্রেস আমলে ১৯৬০ থেকে ৬৬ পর্যন্ত মোট কৃষিজমি সরকারে ন্যস্ত হয়েছিল ৩ লক্ষ ৭২ হাজার ৭২৬ একর। যুক্ত ফ্রন্টের আমলে '৬৯ সালের নভেম্বর পর্যন্ত ১ লক্ষ ৩৮ হাজার একর সরকারে নাস্ত হয়েছিল। তারপর আবার ১৯৭২. থেকে ৭৭ সাল পর্যন্ত কংগ্রেস আমলে ৫ বছরে ন্যস্ত হল ১ লক্ষ ৭৫ হাজার একর। তাহলে মোট কৃষি জমি ৬০ থেকে ৬৬ এবং ৭২ থেকে ৭৭ পর্যন্ত কংগ্রেস আমলে—দুটিকে যোগ করে সরকারে ন্যস্ত হল ৫ লক্ষ ৪৭ হাজাব একব। বামফ্রন্টের আমলে ৭৭ থেকে ৯৫ পর্যন্ত সরাকরে ন্যস্ত হল ২ লক্ষ ৭৩ হাজাব একব। আপনাদের ২২ বছরের বামফ্রন্টের আমলে এবং আপনাদেব আগেরগুলি নিয়ে মোট নাস্ত হয়েছে ৪ লক্ষ ১১ হাজার একর। আর ১১ বছবে কংগ্রেসের আমলে নাস্ত হয়েছে ৫ লক্ষ ৪৭ হাজার একর। তারপর আর একট প্রশ্ন এখানে তোলা স্বাভাবিক, সেটা হচ্ছে, কৃষি এবং অকৃষি মিলিয়ে মোট জমি সরকারে যা নাস্ত হয়েছে তার পরিমাণ হচ্ছে ২৯ লক্ষ ২৫ হাজার একর। এর মধ্যে কৃষিজমি হচ্ছে ১৩ লক্ষ ৫৫ হাজার একর। এটা বাদ দিলে বিরাট পরিমাণের জমি থাকছে সেটাকে অকৃষি বলেই ধরছি। ১৫ লক্ষ ৭০ হাজার একর। এর ক্যাটাগরি কি? এগুলিবে কি কৃষি জমিতে পরিণত করা যাবে? অকৃষি জমির হিসাব যেটা পড়ে রয়েছে সেট আমরা আপনার কাছে জানাতে চাই। এখানে একটা জিনিস আমি উল্লেখ করতে চাই সেটা হচ্ছে, বিনয়বাবু যখন মন্ত্রী ছিলেন তিনি একটা বক্তৃতা দিয়ে বলেছিলেন ২৭শে ডিসেম্বর, ১৯৯৫ সালে যে Five lakhs Eighty Five acres of land recorded as

non agricultural land are being verified with the help of the local Panchayat to examine whether the land can be used for agricultural purpose. আমি জানি না যে এর পরে আর কোনও অগ্রসর হয়েছে কিনা, পঞ্চায়েতের মধ্যে দিয়ে এটা যাচাই করা হয়েছিল কিনা। ৫ লক্ষ ৮০ হাজার একর জমি, নন-এগ্রিকালচার ল্যান্ড যেটা রেকর্ডেড আছে, সেটা এগ্রিকালচারে পরিণত করা যাবে কিনা সেটা সম্পর্কে আমরা কিছু পাইনি, সেটা সম্পর্কে আমাদের জানাবেন। বিরাট সংখ্যক জমি ন্যস্ত হয়েছে। কাজেই কৃষি জমি বাড়ছে কিনা আমাদের জানাবেন। ১৫ লক্ষ ৭০ হাজার একর এখনও সরকারে ন্যস্ত হয়ে আছে। সেগুলি নন-এগ্রিকালচার হিসাবে ধরা হয়নি। তার কিছু কিছু কৃষিতে পরিণত করা যায় কিনা, কতটা পরিণত করা যায়, তার হিসাব আমরা সরকারের কাছে দাবি করছি। আমি যে কথা দিয়ে শুরু করেছিলাম যে, এই দপ্তরের কাজ প্রায় শেষ হয়ে গেছে। এখানে একটা রিপোর্ট আছে।' নিউ হরাইজেন ফর ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত'—আপনাদের দ্বারা নিযুক্ত নির্মল মুখার্জি এবং ডি. ব্যানার্জি কমিশনের রিপোর্ট। তার ৪ পাতায় পঞ্চায়েত সম্পর্কে উল্লেখ করতে গিয়ে বলেছেন, It is programmes which content and meaning to structures. Land Reform was one such programme. But it is now (wrongly) seen as a squeezed lemon with little surplus land to distribute and few baragadars are left to be recorded, not counting the cases held up in the courts. The virtual exit of land reform from the agenda of the Panchayat has left them as a feeling that there is nothing worthwhile left to do. মুখার্জি এবং ব্যানার্জি কমিশনের রিপোর্টে একথাও বলেছে যে, নাথিং ওয়ার্থহোয়াইল লেফট টু ডু। সেখানে এত টাকা আমরা কেন দেব এই প্রশ্ন স্বাভাবিকভাবে আমি তুলতে পারি। এবারে যে জমি সরকারে ন্যস্ত হল, সেই জমি কি ভাবে বন্টন হল তার একটা পরিসংখ্যান দিয়ে বলেছেন যে, পশ্চিমবঙ্গে মোট ১৯৯৮ সাল পর্যন্ত খাস হওয়া কৃষি জমি বন্টন হয়েছে ১০ লক্ষ ৩২ হাজার একর। কংগ্রেসের আমলে ৫ বছরে অর্থাৎ ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত জমি বন্টন হয়েছিল ২ লক্ষ ৬০ হাজার একর। আর বামফ্রন্টের ২১ বছর ১৯৭৭ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত কৃষি জমি বন্টন হয়েছে ৩ লক্ষ ৮৯ হাজার একর। সুতরাং আপনারা ২১ বছরে যে বিরাট একটা কিছু বিপ্লব করেছেন, এটা আমি মনে করতে পারছি না। আপনারা কি করেছেন? আপনারা কতজনকে এই জমি দিয়েছেন? এ পর্যন্ত যা দিয়েছেন তাতে জমি পেয়েছে ২৫ লক্ষ ৭ হাজার মানুষ। আর আমাদের সময়ে ঐ ৫ বছরে জমি পেয়েছে ৯ লক্ষ ৬৩ হাজার মানুষ। তাহলে আমাদের ঐ ৫ বছর বাদ দিলে আপনারা ২১ বছরে যে মানুষগুলিকে জমি দিয়েছেন তার সংখ্যা হচ্ছে ১৫ লক্ষ ৪৪ হাজার। এই ১৫ লক্ষ ৪৪ হাজার দিয়ে যদি ৩ লক্ষ ৮৯ হাজার একর

জমিকে ভাগ করা যায় তাহলে দেখা যাবে যে মাথাপিছু ১৫ কাঠা জমি আপনারা বন্টন করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি মাথাপিছু ১৫ কাঠা জমি বন্টন করে বলছেন যে বিপ্লব সাধন করেছেন, জনগণতান্ত্রিক বিপ্লব করেছেন। কিন্তু এটা কখনও হয়। আপনি বলেছেন যে আমাদের পশ্চিমবাংলায় কৃষি যোগ্য জমির পরিমাণ হচ্ছে ১ কোটি ৩০ লক্ষ। জম ইলাস্টিক নয় যে টানলে বেড়ে যাবে। জমি ক্রমশ কমে যাচ্ছে। কারণ রাস্তা-ঘাট হচ্ছে, কোথায় শিল্প হচ্ছে, জমি কমে যাচ্ছে। ২০ বছর আগে যে জমি ছিল ১ কোটি ৪০ লক্ষ, সেটা কমে গিয়ে এখন ১ কোটি ৩০ লক্ষ একরে এসে দাঁড়িয়েছে।

[2-00 — 2-10 p.m.]

গ্রামবাংলায় মানুষ যা আছে, প্রায় সাড়ে ৭ কৌটি মানুষ পশ্চিমাবংলায় বাস করে, তার মধ্যে ৭০ ভাগ মানুষ যদি গ্রামবাংলায় আছে ধরে নিই, আপনাদের মার্ক্সের নীতি অনুযায়ী সবাই যদি সমান ভাগে জমি ভাগ করে দেন তাহলে দেখবেন মাথা পিছু ১৪-১৫ কাঠার বেশি বেশি জমি পাবে না যে জমি আপনি বন্টন করবেন। আপনি যদি বলেন সমস্ত ভূমিহীনদের সমস্যা সমাধান করে দেবেন, সমস্ত বেকারদের সমস্যা সমাধান করে দেবেন, এটা সম্পূর্ণ ভ্রান্ত ধারণা, সম্পূর্ণ ভুল কথা। এটা যত তাড়াতাড়ি আমাদের মন থেকে মুছে যায় ততই ভাল। পশ্চিমবাংলার সমস্যার সমাধান করতে গেলে জমি বন্টন করে হবে না, এই কথা আমি বারে বারে বলেছি যতবার আমি এই বাজেটে অংশগ্রহণ করেছি ততবারই বলেছি। এটা করতে গেলে পশ্চিমবাংলায় ক্ষুদ্র কুটির শিল্প এবং সমবায়ের মাধ্যমে বেকার সমস্যার সমাধান করতে হবে। এটা যদি করতে আপনারা না পারেন তাহলে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা বেড়ে যাবে। আজকে যেটা বাড়তে বাড়তে ৬০ লক্ষে পৌচেছে। এটা সঠিক ভাবে না করতে পারলে তাদের সমস্যার সমাধান করা যাবে না তাদের অর্থনৈতিক পুনরুজ্জীবন সম্ভব হবে না। এটা আপনি করার চেষ্টা করুন। এই ১৪-১৫ কাঠা জমি দিয়ে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক অবস্থা তুলে আনতে পারবেন না। এটা আজকে পরিষ্কার জলের মতো হয়ে গেছে। বর্গাদার রেকর্ডে কি অবস্থা দেখুন। কয়েক বছর আগে বিনয়বাবু যখন মন্ত্রী ছিলেন তখন তিনি বলেছিলেন পশ্চিমবাংলায় রেকর্ডেড বর্গাদারের সংখ্যা হল ৩০ হাজার। তারপর দেখা গেল বর্গাদার রেকড হচ্ছে না। তারপর ২-৩ বছর পরে তিনি বললেন এই সংখ্যা ৩০ হাজার হবে না ২৫ হাজার হবে। ১৯৮৯-৯০ সালের পর থেকে আমরা লক্ষ্য করছি এই বর্গাদার রেকর্ডের সংখ্যা ১৪ লক্ষকে টপকাতে পারছেন না, ১৪ লক্ষ থেকে ১৫ লক্ষে পৌছাতে পারছেন না। ১৯৮৯-৯০ সালে বর্গা রেকর্ডিং-এর সংখ্যা ছিল ১৪ লক্ষ ৫১ হাজার, ১৯৯৭ সালের শেষে ডিসেম্বর মাসে এই সংখ্যা হল ১৪ লক্ষ ৮১ হাজার, ১৯৯৮ সালে বর্গা রেকর্ডিং-এর সংখ্যা হল ১৪ লক্ষ ৮৬ হাজার। অর্থাৎ ১৪ লক্ষের

পর আর আপনারা পেরোতে পারছেন না। যে ঘটা করে ১৯৮৯ সালে বর্গাদার রেকর্ডিং-এর কাজ শুরু করেছিলেন সেটা আর পরে রাখতে পারলেন না। বছরে ২-৩ হাজারের মত্রো বর্গাদার রেকর্ডিং করেছেন। তার বেশি আর হচ্ছে না। আপনারা অথচ বলছেন্ বর্গাদার রেকর্ডিং করে বর্গাদারদের সমস্যার সমাধান করে দেবেন, তাদের অর্থনৈতিক সমস্যার সমাধান করে দেবেন। কিন্তু এটা হচ্ছে না, বর্গাদার রেকর্ডিং পশ্চিমবাংলায় বন্ধ হয়ে গিয়েছে। আপনার দপ্তরের যেটুকু কাজ হয়েছে তা হল ১৯৭৭ এবং ১৯৭৮ সালে। ১৯৮০ সাল পর্যন্ত বছরে ২-৩ লক্ষ হয়েছে, ১৯৮০ সালের পর থেকে ভূমি সংস্কারের সমস্ত কাজ, জমি ন্যস্ত হওয়া থেকে শুরু করে জমি বন্টন, বর্গাদার রেকর্ডিং একেবারে বন্ধ হয়ে গিয়েছে। এটা আমি আগেই পরিসংখ্যান দিয়ে বলে দিলাম। তারপরেও কি এই ২৭০ কোটি টাকা বরাদ্দ করে হবে আমাদের? এটা কখনও করতে পারি? বর্গা রেকর্ডিং-এ আরও একটা সমস্যা আছে। ল্যান্ড রিফর্মস অ্যাক্টে ১৬ নম্বর ধারায় বর্গা দুই শ্রেণীর আছে। মালিক যদি সব কিছু দেয় সার জল বীজ ইত্যাদি তাহলে জমির মালিক পাবে ৫০ ভাগ আর বর্গাদার পাবে ৫০ ভাগ। আবার জমির মালিক যদি কিছুই না দেয়, বর্গাদার যদি সব দেয় তাহলে জমির মালিক পাবে ২৫ ভাগ এবং বর্গাদার পাবে ৭৫ ভাগ। 'এ' এবং 'বি' ক্যাটিগরির বর্গাদার আছে। আপনার বর্গাদার রেকডিং যেটা সামান্য কিছু হচ্ছে সেখানে কিন্তু কোনও শ্রেণীর বর্গাদার, এ ক্যাটিগরি না বি ক্যাটিগরি সেটা উল্লেখ হচ্ছে না। এটা আপনাকে দেখতে হবে, বর্গাদার কোন শ্রেণীর, এ না বি সেটা উল্লেখ করে দিতে হবে। এটা নিশ্চয়ই আপনাকে দেখতে হবে য়ার দ্বারা বর্গাদারদের স্বার্থ রক্ষিত হয় এবং সেই সঙ্গে মালিকদেরও স্বার্থ রক্ষিত হয়। এটা নিশ্চয়ই আপনি চাইবেন না যে মালিক পক্ষ অযথা হয়রানি হয়।

অসেচ এলাকায় যেখানে একটা ফসল হয়, যেখানে দু-তিনটি ফসল হয় না, আমি যদি ধরে নিই সেখানে বিঘা প্রতি ১০ মন ধান হয়, তাহলে ৫২ বিঘাতে মোট উৎপন্ন হয় ৫২০ মন ধান। ঐ জমিতে যদি বর্গা থাকে তাহলে এর এক চতুর্থাংশ মালিক পাবে। অর্থাৎ ভাগ করলে দাঁড়ায় ১৮০ মন, এটা মালিক পাবে। দু'শ টাকা করে মন ধরলে তার ৫২ বিঘা জমি থেকে তাহলে তার ইনকাম হচ্ছে ৩৬,০০০ টাকা। ৫২ বিঘা জমর যে মালিক, যেটা সর্বোচ্চ শিলিং—জমিতে যদি বর্গা থাকে তাহলে তার বছরে ইনকাম হয় ৩৬,০০০ টাকা, মাসে ৩,০০০ টাকা। একজন গ্রুপ 'ডি' কর্মচারী কত পায়? এর থেকে সে মাসে বেশি পায়। তার মাইনে এর চাইতে বেশি। আপনারা যাকে জোতদার শ্রেণীর মানুষ বলছেন, ৫২ বিঘা সিলিংওয়ালা মানুষ, যার বছরে ৩৬,০০০ টাকা আয় হচ্ছে, আইনের অ্যামেন্ডমেন্ট করে বলে দিয়েছেন তার জমি কেড়ে নাও, পুকুর কেড়ে নাও। দু-নম্বর, তিন নম্বর অ্যামেন্ডমেন্ট করে যে ভূমি সংস্কার আইন পাস করেছেন, তাতে বলছেন, তার বাগান কেড়ে নাও। কিন্তু এটা তো দেখতে হবে যে, ৫২

বিঘা জমির মালিক কতজন আছে? তাদের কাছ থেকে জমি কেড়ে নিয়ে যদি নিঃস্ব করে দেন তাহলে সেটা ঠিক হবে না। কাজেই আপনাদের এর একটা সামঞ্জস্য বিধান করতে হবে। জমি কেড়ে নিয়ে এবং ১৫ কাঠা করে জমি ভূমিহীনদের মধ্যে বন্টন করে যারা ক্ষেতমজুর বা ভূমিহীন, তাদের কতটা সুরাহা হবে? এতে সমস্যা মিটবে না। সুতরাং এই পথ ঠিক নয়। একজন ব্যক্তির সিলিং বহির্ভূত জমি আছে কিনা তারজন্য কিভাবে ক্যালকুলেট করবেন? পুকুর, বাগান, বাস্তুভিটা সমেত কত জমি আছে সব জমি নিয়ে এক সঙ্গে ক্যালকুলেট করতে হবে। কিন্তু এখানে ল্যান্ড রিফর্মস অ্যাক্টে যেটা আছে, তাতে কোথাও বলা নেই যে, কোনও ব্যক্তির যদি এক বিঘা পুকুর থাকে এবং সেটা যদি সরকারে ন্যস্ত হয়, তাহলে সেটা কিভাবে বন্টন করবেন? এটা তো জমি নয় যে তা বন্টন করে দেবেন? একাট জলাশয়কে কি করে পাঁচজনকে দেবেন? তার কোনও বিধান অ্যান্ডেমেন্টে নেই। বাগান কি করে বন্টন করবেন? একজনের হয়তো ১০ বিঘা বাগান আছে, সেটা কি করে ভূমিহীনদের মধ্যে বন্টন করবেন? তার বিধান আইনে নেই। আপনি একটা আইন করে দিলেন যে, পুকুর, বাগান, বাস্তুভিটা জমি সমেত সবটাই ভেস্টেড হবে। তারপরে সেটা ভেস্টেড হওয়ার পরে কিভাবে ডিস্ট্রিবিউট হবে, পুকুর কিভাবে ডিস্ট্রিবিউট হবে, তার বিধান আইনে নেই। সুতরাং কি করে ভেস্টেড হওয়া পুকুর, বাগান ডিস্ট্রিবিউট হবে তার পদ্ধতি বার করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার অনেকগুলো বক্তব্য ছিল, জানি না সময় পাব কিনা? ইঞ্জাংশনে আবদ্ধ জমি ক্রমশ বাড়ছে। ৩১/১২/৭৮ সালে যেখানে ইঞ্জাংশনে আবদ্ধ জমি ছিল ১ লক্ষ ৬৪ হাজার একর, ৩১/১২/৮০ সালে তা বেড়ে দাঁড়িয়েছিল ১ লক্ষ ৭৯ হাজার একরে। এই বছরে এটা ১ লক্ষ ৯৪ হাজার একরে এসে দাঁড়িয়েছে। আপনি বলেছেন যে, ৫০ হাজার মামলা স্থগিত আছে ভূমি সংস্কারের ফলে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি থাকেন, আপনাদেরই বিতরণ করা পরিসংখ্যান নং ৫। এখানে বলেছেন—'ন্যস্ত জমি ও বর্গা নথিভূক্ত সংক্রান্ত মামলাগুলিকে পরিচালনা করার উদ্দেশ্যে হাইকোর্টে আইনজ্ঞদের একটি বিশেষ সেল গঠিত হয়েছে। এই সব মামলা পরিচালনার জন্য সরকার পর্যাপ্ত অর্থ বরাদ্দ করেছেন। এই সব মামলার কাজে উপযুক্ত পেশাদার ও বিশেষজ্ঞদের ব্যয়ভার নির্বাহের জন্য ১৯৭৭-'৭৮ সাল থেকে ১৯৮০-'৮১ সালের মধ্যে মোট প্রায় ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা।

[2-10 — 2-20 p.m.]

১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার এই তিন বছর ধরে এই সমস্ত বিশেষজ্ঞ এবং পেশাদার লোকেদের জন্য দল ভিত্তিতে তাদের জন্য খরচ করেছেন। এবং পরবর্তীকালে এটা বইতে বারও করেননি। আমি জানি ১৯৮০-৮১ সালে কয়েক কোটি টাকা খরচ

করে আইনজ্ঞ বসিয়েও জমির ইঞ্জাংশন কমিয়ে আবধ্য জমিকে উদ্ধার করতে পারেননি। আপনারা এখানে চূড়ান্ত ব্যর্থ হয়েছেন এবং চূড়ান্ত দলবাজি করেছেন। আগামী দিনে যাতে এই ব্যবস্থা আর না চলে সেই ব্যবস্থা করবেন। আপনি বলেছেন যে, এমনি জমি বিলি করেছেন এতগুলো লোকের মাধ্যমে যে পশ্চিমবঙ্গের অর্থনীতি এবং গ্রামীণ অর্থনীতি পাল্টে গেছে। ১৯৭১ সালে সেন্সাসের ফিগার দেখলে দেখা যাবে যে, পশ্চিমবঙ্গের ওয়ার্ক ফোর্স তার ২৬.৪ পারসেন্ট ক্ষেত-মজুর অর্থাৎ এগ্রিকালচারাল লেবার। যাদের জমি নেই তার পারসেন্টেজ ২৬.৪ পারসেন্ট টোটাল ওয়ার্ক ফোর্সের। ২০ বছর আগে যেখানে ২৬.৪ পারসেন্ট ছিল, সেটা বেড়ে দাঁড়িয়েছে ৩২.২৪ পারসেন্ট। একদিকে আপনারা জমি বিলি করেছেন ১৪ কাঠা, ১৫ কাঠা করে, আর অন্যদিকে এগ্রিকালচারাল লেবারের সংখ্যা হুহু করে বেড়ে যাচ্ছে। বর্তানে এই এগ্রিকালচারাল লেবারের সংখ্যা ৫০ লক্ষতে দাঁড়িয়েছে। এই সংখ্যা ক্রমশ বেড়েই চলেছে। একটু আগেই বলেছি জনসংখ্যা বাড়ছে কিন্তু জমি বাড়ছে না। অতএব এগ্রিকালচারাল, ভূমিহীন কৃষকদের সংখ্যা ক্রমশ বেড়েই চলেছে। এই অবস্থায় জমি বেশি করে দিলেও সমস্যার কোনও দিনই সমাধান হবে না। আমি আরও কয়েকটি পয়েন্ট বলতে চাই সেটা হচ্ছে যে, ক্যালকাটা ঠিকা টেনেন্সি অ্যাক্ট ১৯৮১ সালে চালু করেছেন। এই ধারার কয়েকটি প্রয়োজনীয় পরিবর্তনের জন্য সরকারের বিবেচনাধীন আছে। গত বছরের বাজেটেও করবেন বলেছিলেন, হয়নি এবং এখনও পর্যন্ত সংশোধন করা হয়নি। এবং পরিবর্তনের জন্য কোনও পদক্ষেপও গ্রহণ করেননি। ক্যালকাটা ঠিকা টেনেন্সি অ্যাক্ট ভাল করে চালুই হয়নি। ক্যালকাটা ঠিকা টেনেন্সি অ্যাক্টটা খাটালের ক্ষেত্রে প্রয়োগ করার কথা কিন্তু এই আইন এমনভাবে এনেছেন এবং আইনের ভাষা এমনভাবে দিয়েছেন যে, যে সমস্ত পেট্রোল পাম্পগুলো আছে, যারা আগে মাল্টি ন্যাশনাল কোম্পানি ছিল, এখন ভারত সরকারের আওতায় চলে গেছে যেমন ভারত পেট্রোলিয়াম কোম্পানি ইত্যাদি, এদের যে সমস্ত পেট্রোল পাম্পগুলো আছে তারাও আজকে ঠিকা টেনেন্ট বলে দাবি করছে। এই ধরনের একটা অস্বাভাবিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। পেট্রোল পাম্পগুলো যদি ঠিকা টেনেন্ট হয় তাহলে আপনার যে জমির উপরে বাড়ি গড়ে উঠেছে বা আপনারা যে রাইটার্স বিল্ডিংসে আছেন, আপনারাও ঠিকা টেনেন্ট। সুতরাং যে ভাষাতে আইনটাকে এনেছেন তাতে হাইকোর্টও বলেছে যে, এই ভাষার পরিবর্তন করা দরকার। আপনারা সেখানে হাত গুটি চুপচাপ বসে আছেন। সেখানে আইনটার সংশোধনের ব্যবস্থা করুন। তারপরে আপনারা যে জমি অধিগ্রহণ করে বসে আছেন তারজন্য ক্ষতিপূরণ দিচ্ছেন না। আমার এলাকার কথা বলছি—কেস নং আর. এ. ২০।৮০-৮১ মৌজা হিজল, কাঁদি থানায় বাঁধ তৈরি করবার জন্যে ১৯৮০-৮১ সালে কৃষকদের কাছ থেকে জমি নিয়ে জমি অধিগ্রহণ করা হয়েছিল। তার কোনও ক্ষতিপূরণ চাষীরা পায়নি। তারপরে রাঙামাটির চাঁদপাড়াতে রাস্তা তৈরি করবার জন্যে ভূমিহীন

কৃষকদের জমি অধিগ্রহণ করা হয়েছিল, তার কোনও কম্পেনসেশন দেওয়া হয়নি। এতদিন সরকারে থেকে প্রায় ২৫ বছর হয়ে গেল কোনও কম্পেনসেশন কৃষকদের দিলেন না। সুতরাং এই অবস্থা পশ্চিমবঙ্গে চলছে। মাননীয় চেয়ারম্যান স্যার, এই অবস্থাটি খুবই গুরুতর এবং দৃষ্টান্ত তুলে তার থেকে পরিষ্কার করে বলছি যে, এই সরকারের গত ২২ বছরে প্রথম দু বছর ছাড় দিয়ে তার পরবর্তীকালে ভূমি সংস্কার কোনও ক্ষেত্রেই হয়নি।

যেটুকু হচ্ছে সেটুকু না হওয়ার মতো আমরা ধরে নিতে পারি। তার দৃষ্টান্ত আমি দিয়েছি। সুতরাং এই যেখানে ভূমিসংস্কার সম্পূর্ণ বন্ধ হয়ে গেছে তার জন্য আমরা এই ২৭০ কোটি টাকার বাজেট সমর্থন করতে অপারক এবং তাই এর তীব্র বিরোধীতাও করছি। আমাদের তরফ থেকে যে সমস্ত কাটমোশন এসেছে সেইগুলিকে সমর্থন করছি।

**শ্রী মাণিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকারের ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে উপস্থিত করেছেন তার বিরোধীতা করে আমি দু-চারটি কথা এখানে বলতে চাই। সেটা হল, মাননীয় বিরোধী দলের সদস্য বিরোধী নেতাও তিনি বললেন, তিনি এই বাজেটের বিরোধীতা করছেন। এটা স্বাভাবিক কারণ। শ্রেণী স্বার্থেও কংগ্রেস ভূমিসংস্কার চায় না। অতীতেও চায়নি। তাদের ইতিহাস থেকে আমরা সেটাই লক্ষ্য করছি। ৭২-৭৭ সালের পূর্ববর্তী সময়ে তারা যখন ক্ষমতায় ছিলেন সেই সময় কিছু তারা তথ্য পরিবেশন করেছিলেন। বলতে চেয়েছিলেন তাদের সময়ে নাকি ভূমিসংস্কার এর কাজে অগ্রগতি বেশি ঘটেছে। গ্রামের মানুষেরা শুনলে তাদের হাসি পাবে, কারণ হল কংগ্রেসের মুখে ভূমিসংস্কারের কথা আর কাঁঠালের আমসত্ত্বে বা সোনার পাথর বাটির মতোন শোনায়। ভূমিসংস্কারের যা অগ্রগতি ঘটেছে আমাদের রাজ্যে তা এই বামফ্রন্টের ২২ বছরে, যদিও তার সূচনা হয়েছিল অনেক আগেই। ৩০শে জুন ঐতিহাসিক সাঁওতাল বিদ্রোহের শুভ সূচনা হয়েছিল, তাকে কেন্দ্র করে সারা রাজ্যব্যাপী নানা মর্যাদার সঙ্গে অনুষ্ঠান চলছে। বীরভূম জেলার ভাগনাডিহি গ্রামে ১৮৫৫ সালে সিধু, কানুচাঁদ, ভৈরব এর নেতৃত্বে তারা সমস্ত কৃষককে যুক্ত করে যুগ যুগ ধরে যে চিরস্থায়ী বন্দোবস্ত যে জমি বন্টনের প্রাক্কালে যে শ্রেণী জন্ম দেওয়া হয়েছে তাদের শোষণ অত্যাচারের বিরুদ্ধে সমস্ত কৃষক লড়াই করেছিল তাদের আত্ম বলিদান দিয়ে, তারা দাবি করেছিল তাদের জমির অধিকার দিতে হবে। চাষের অধিকার দিতে হবে। মহাজনি শোষণ থেকে তাদের মুক্তি দিতে হবে এবং সমস্ত রকম অত্যাচারের বিরুদ্ধে কৃষকদের মুক্তির দাবি উঠেছিল হাজার হাজার কৃষকের রক্তক্ষয়ি সংগ্রামের মধ্যে দিয়ে। সেই সাঁওতাল বিদ্রোহ থেকে তেভাগা সংগ্রাম তেভাগা থেকে অপারেশন বর্গায় লক্ষ লক্ষ কৃষক আত্ম বলিদান আত্মাহুতি আত্মত্যাগের মধ্যে দিয়ে এই ভূমি সংস্কারের দাবি উত্থাপিত হয়েছে এই রাজ্যে। কিন্তু

আমরা দেখলাম সেই কৃষক আন্দোলন এর মর্যাদা কংগ্রেস সরকার দেয়নি। কৃষক আন্দোলনের ফলে প্রজাস্বত্ব আইন হয়েছে, বর্গা আইন হয়েছে, জমিদারি অধিগ্রহণ আইন এর নাম করে কোনও জমি অধিগ্রহণ করা হয়নি। বরঞ্চ জমিদারদের কোটি কোটি টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। সাধারণ কৃষকের কাছে থেকে খাজনা আদায়ের মাধ্যমে। এই ব্যবস্থার মধ্যে দিয়ে যে খাজনা আদায় করা হয়েছে, তা ছাড়া অন্য কিছু উন্নতিসাধন তারা করেননি। ৬৫ সাল পর্যন্ত তারা কোন জমি উদ্বৃত্ত হিসাবে দখল করে কৃষকদের মধ্যে বিলি-বন্টন করেনি। ৬৬ সালে কৃষকরা নিজেদের উদ্যোগে এই রজ্যে ৬ লক্ষ ৩৩ হাজার একর জমি উদ্ধার করে, প্রথম এবং দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার সেই জমি দখল নেয়। অথচ এখানে ওরা বলে গেলেন ওদের সময়ে মাত্র ৫ লক্ষ ৪৭ হাজার জমি বিলি হয়েছিল।

৬ লক্ষ ৩০ হাজার জমি যা যুক্তফ্রন্টের সময়ে দখল নেওয়া হয়েছিল সেই জমি ওরা বিলি করলেন না, ৮০ থেকে ৮৫ হাজার জমি জোতদার জমিদারদের ফেরৎ দিলেন।

[2-20 — 2-30 p.m.]

প্রশান্তচন্দ্র মহলানবিশ কমিটির রিপোর্ট অনুযায়ি সারা দেশে মোট উদ্বৃত্ত জমির পরিমাণ হচ্ছে ৬ কোটি ৩০ লক্ষ একর এবং সারা দেশে বর্গাদারের সংখ্যা হচ্ছে ৩ কোটি। প্রতি কৃষককে যদি এক একর করে উদ্বৃত্ত জমি বিলি করা হত তাহলে ছয় কোটি পরিবার, আর দুই কোটি বর্গাদার রেকর্ড করা হত তাহলে দারিদ্র সীমার নিচে যে ৪০ কোটি মানুষ বাস করে তাদের আর কোন দারিদ্র থাকত না। তাদের জন্য সেচের ব্যবস্থা, কৃষি যন্ত্রপাতির ব্যবস্থা এবং বিপণনের ব্যবস্থা করতে পারলে এই অবস্থার পরিবর্তন ঘটত। কিন্তু কংগ্রেস সরকার সেটা করেনি। সারা দেশে জমি উদ্বৃত্ত ঘোষিত হয়েছে ৭৪,৯৩,৭৭ একর ; জমির দখল নেওয়া হয়েছে ৬৪, ৮৪, ৩২১ একর এবং বন্টিত জমির পরিমাণ ৫৪,৬০,০০০ একর। আমাদের রাজ্যের ঘটনায় আমি পরে আসছি। যেখানে কংগ্রেস রাজত্ব করছেন সেই উড়িষ্যায় ১,৭৬,৪৫৯ একর জমি উদ্বৃত্ত ঘোষণা করা হয়েছে, ১,৬৫,৬১৮.একর জমি দখল নেওয়া হয়েছে, আর বন্টিত হয়েছে ১,৫৪,২৯৮ একর। মধ্যপ্রদেশ, যেখানে কংগ্রেসি সরকার আছে, তারা আমাদের রাজ্যের থেকেও পিছিয়ে আছে। সেখানে উদ্বৃত্ত জমি ঘোষণা করা হল ৩,৫৫,৮২৮, সেখানে দখল নেওয়া হয়েছে ২,৯৯,২১৮ এবং বন্টিত জমির পরিমাণ ১,৮৫,৩১৩ একর। এইসব তথ্য থেকেই বোঝা যায় কংগ্রেসিরা ভূমি-সংস্কার করতে চাই কিনা। সেখানে আমাদের পশ্চিমবঙ্গে উদ্বৃত্ত জমির পরিমাণ ১৩.৫৫ লক্ষ একর, বন্টিত জমির পরিমাণ ১০.৩২ লক্ষ একর এবং ২৫.৩২ লক্ষ মানুষের মধ্যে সেই জমি বিলি করা হয়েছে। তার মধ্যে তফসিলি

উপজাতি হচ্ছে ৪.৯০ লক্ষ এবং তফসিলি জাতি ৮.১১ লক্ষ। মোট ১৩.৮১ লক্ষ জমি, অর্থাৎ ৫৫ শতাংশ তপসিলি জাতি এবং উপজাতির মানুষকে জমির পাট্টা দেওয়া হয়েছে। যেখানে সারা রাজ্যে এই সংখ্যাটি হচ্ছে ২৭-২৮ পারসেন্ট। যৌথ পাট্টা দেওয়া হয়েছে এখানে চার লক্ষাধিক, এখানে মহিলা পাট্টাদারের সংখ্যা হচেছ ৪০ হাজারের বেশি। আজকে ওরা বললেন ১৪ লক্ষ ৮৬ হাজার বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে। ১৯৬৫ সালের আগে কতজন বর্গাদারের নাম রেকর্ড করেছিলেন বলতে পারবেন। কোনও বর্গাদারের নামই তখন রেকর্ড করা হয়নি। ঐ সময় বর্গাদারদের উচ্ছেদ করা হয়েছে। সেই সময় তাদের কোনও অধিকার ছিল না। চাষের জন্যও তাদের কোনও সাহায্য দেওয়া হয়নি। কিন্তু তাদেরকে সাহায্য দেওয়ার ব্যাপারটা এই বামফ্রন্ট সরকারের রাজত্বেই হয়েছে। ১৯৭২-৭৭ সাল কৃষকদের বিরুদ্ধে আপনারা সাজানো মামলা করেছেন, হাজার হাজার মানুষকে ভিটে ছাড়া করা হয়েছে। বামফ্রন্ট সরকার আসার পরে সেই ভিটে হারা কৃষকদের মুক্তি দেওয়ার জন্য কোথাও মামলা উঠিয়ে নেওয়া হয়েছে, তাদের জেল থেকে মুক্তি দেওয়া হয়েছে। ঐ সময়ে কৃষকদের উপরে লেভির জুলুম করা হয়েছিল। বর্তমানে সেই লেভি তুলে নেওয়া হয়েছে। ১৯৭২-৭৭ সালে জমির খাজনা দু-তিন গুণ বাড়িয়ে দেওয়া হয়েছিল। সেচ এলাকায় চার একর এবং অসেচ এলাকায় ছয় একর জমির খাজনা মুকুব করা হয়েছে। বিরোধী নেতা এখানে ভাষণ দেওয়ার সময় বললেন এখানে খাজনা আদায় করা হচ্ছে। ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক যারা আছে তাদের খাজনা মুকুব করা হয়েছে, তাদের সার্টিফিকেট দেওয়া হয়েছে। কিন্তু কংগ্রেসের রাজত্বে আমরা দেখেছি খাজনার পরিমাণ বৃদ্ধি করা হয়েছিল।

তাই আজকে এই অগ্রগতি এই রাজ্যে ওরা দেখতে পাচ্ছে না। এই রাজ্যে ক্ষেত-মজুরদের অনাহারে, অর্ধাহারে এখন দিন কাটাতে হয় না। ওদের সময় মজুরি ছিল ৫.৬০ টাকা, আজকে ৪২.৫৫ থেকে ৪৫ টাকা, কোন কোন জায়গায় ৫৫ টাকাও অতিক্রম করে গেছে। আজকে তাদের সূর্যদয় থেকে সূর্যাস্ত পর্যন্ত কাজ করতে হয় না, যেটা করতে হত ঐ কংগ্রেসের আমলে। আজকে এখানে তারা ৮ ঘন্টা কাজের অধিকার অর্জন করেছে। আগে ক্ষেত মজুরদের জমি ছিল না, তারা শূন্যে ভাসছিল। তারা এখন ১০।১৫ কাঠা জমির উপর পা রাখার জায়গা পেয়েছে। এখন তারা গণতান্ত্রিক ব্যবস্থায় অংশগ্রহণের সুযোগ পাচ্ছে, পঞ্চায়েত গড়ে তুলছে। লোকসভা, বিধানসভা নির্বাচনে অংশগ্রহণ করছে—৮৫ থেকে ৯০ ভাগ মানুষ। এই গণতান্ত্রিক বোধ, গণতান্ত্রিক প্রতিক্রিয়া শুরু হয়েছে। এখানে কৃষক আন্দোলনকে ভিত্তি করেই পঞ্চায়েতরাজ গড়ে উঠেছে। যে কৃষক একদিন উৎখাত হয়েছিল, সেই কৃষক আজকে জমির উন্নয়নের কাজে, গ্রামের উন্নয়নের কাজে পঞ্চায়েতের কাজে যোগ দিচ্ছে— গ্রামের মহাজন, জোতদারের হটিয়ে দিয়ে।

কেউ কেউ বিরোধী বন্ধুরা বললেন—১০ কাঠা জমি দিয়ে কি ফল হয়েছে? আমি কয়েকটা কথা আপনাদের জানাতে চাই। জাতীয় নমুনা সমীক্ষা থেকে জানা গেছে, সারা দেশে ৩০ দিনে খাদ্যশস্য গ্রহণ ১৪.৮ থেকে নেমে এসেছে, সেখানে পশ্চিমবঙ্গে ১৪.২ থেকে ১৫.৪ পারসেন্টে এসেছে। কৃষি উৎপাদন বৃদ্ধি হয়েছে। সারা দেশে যখন ১৭ পারসেন্ট দারিদ্র্য হ্রাস পেয়েছে, আমাদের রাজ্যে হয়েছে ২৮ পারসেন্ট। আগে সেখানে ৭৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হত, সেটা এখন ১ কোটি ৩০ লক্ষ টন হচ্ছে। সাথে সাথে কর্মসংস্থানও বেড়েছে। সারা দেশে এই হার ২.৩৫ পারসেন্ট, আমাদের রাজ্যে ২.৯ পারসেন্ট। এই রাজ্যে ৪০ হাজার কোটি টাকার সম্পদ তৈরি হচ্ছে, ১০ হাজার কোটি টাকার শিল্প সামগ্রী কেনার সামর্থ এসেছে। এই রাজ্যে শিল্পের অগ্রগতি ঘটছে ভূমি-সংস্কারের ফলেই। তাই আতঙ্কিত কংগ্রেসিরা বিরোধীতা করবেনই। তাই, তাদের বক্তব্যের বিরোধীতা করে, তাদের কাটমোশনের বিরোধীতা করে বাজেট-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় ভূমি ও ভূমি-সংস্কার মন্ত্রী যে বাজেট অনুমোদনের প্রস্তাব রেখেছেন, তার বিরোধীতা করছি এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা প্রায়ই দেখতে পাই যে, বামফ্রন্ট সরকার এই রাজ্যে, দেশে এমন কি দেশের বাইরেও গর্ব করে বলেন—

[2-30 — 2-40 p.m.]

বামফ্রন্ট সরকারের টিকে থাকার মধ্যে ভূমি-সংস্কার নীতিই অন্যতম কারণ। তবে এই ভূমি-সংস্কার নীতি যে কি, তা আমি বুঝতে পারছি না। তবে এটা যদি হয় যে, শহরের খাল বন্ধ করে সেখানে প্রোমোটার এর কাছ থেকে কাট মানি নিয়ে ৭ তলা, ১০ তলা বাড়ি তৈরি করে মুক্ত বাতাস বন্ধ করে দিয়ে মানুষ-এর নিশ্বাস রোধ করে যদি ভূমি-সংস্কার নীতি হয়, তাহলে বলার কিছু নেই। জমি জোর করে দখল করে, বে-আইনিভাবে লাল ঝাণ্ডা প্রয়োগ করে বর্গা রেকর্ড করাটাকে যদি ভূমি-সংস্কার নীতি বলা হয়, তাহলে বলার কিছু নেই। এখানে মাণিকবাবু যা বলেছিলেন, তাতে মনে হয় তিনি তথ্য জানেন না, নয় তিনি আমাদের নেতার বক্তব্য শোনেননি। তিনি বললেন যে, কংগ্রেস কোনও ভূমি-সংস্কার করেননি। আপনি কি জানেন যে, যে আইনের বলে আজকে বামফ্রন্ট সরকার তার ভূমি-সংস্কার নীতি রূপায়িত করেছে, সেই আইনটা কে রচনা করেছিলেন? সেটা করেছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলের মন্ত্রিসভার সদস্য স্বর্গীয় বিমল সিনহা মহাশয়। তিনি জমিদারি উচ্ছেদ আইন, জোতদার উচ্ছেদ আইন রচনা করেছিলেন। সেই আমলে ৩ লক্ষ ৭২ হাজার ৭২৫ একর জমি অধিগ্রহণ করা হয়েছিল।

এই যে কংগ্রেসের আইন নিয়েই বামফ্রন্ট সরকার চলছে, সেটা বামফ্রন্ট সরকারের মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন। সুতরাং এই যে কংগ্রেস করেনি এটা বলেছেন, এটা অত্যন্ত মিথ্যা কথা এবং ধাপ্পাবাজি করা হচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বামফ্রন্ট সরকার একটা সাফল্যের কথা বললেন—আজকে দারিদ্রসীমা অতিক্রম করাটা সাফল্যের কারণ। বামফ্রন্ট সরকার জমি অধিগ্রহণ করেছেন এবং বণ্টন করেছেন ভূমিহীন চাষিদের। তারা প্রেরণা পেয়েছে, তাই এই উৎপাদন বৃদ্ধি হয়েছে এবং চাষিদের আর্থিক কাঠামো গড়ে উঠেছে। আজকে শুধু জমি দিলেই হবে না? জমি থাকলেই হবে না? জমিতে চাষ করতে হবে। উন্নতমানের সামগ্রী দরকার চাষ করতে গেলে।

উন্নতমানের চাষ করতে গেলে প্রথম জমিতে সেচের দরকার। এই বোধও বামফ্রন্ট সরকারের নেই। আজকে বিগত ৭২ থেকে ৭৭ সালের মধ্যে কংগ্রেস সরকার পশ্চিমবাংলায় কৃষিজমিতে যত সেচের ব্যবস্থা করেছিল, গত ২২ বছরে বামপ্রন্ট সরকার তা করতে পারেননি, সরকারি উদ্যোগে। আপনারা আবার তথ্য দিয়ে বলেন। সেচের সমসা ছিল কংগ্রেস আমলে। হ্যাঁ, সংস্কারের সমস্যা। কিন্তু সংস্কারের অভাবের ফলেও উৎপাদন বৃদ্ধি ব্যাহত হয়নি সেখানে বামফ্রন্ট সরকার ক্ষুদ্র প্রান্তিক চাষিদের সেচের ব্যবস্থা করতে পারেননি। কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে সবচেয়ে বেশি কংগ্রেস সরকারের আমলে। সিদ্ধার্থশংকর রায়ের আমলে যখন কৃষি মন্ত্রী ছিলেন প্রয়াত আবদুস সাত্তার সাহেব। তিনি চাষির ঘরের ছেলে ছিলেন। তিনি জানতেন, তিনি একটা কথা চিন্তা করেছিলেন আমি যদি সময়মতো চাষিদের জমিতে সেচের ব্যবস্থা করতে পারি, তাহলে কৃষি উৎপাদন বৃদ্ধি পাবে। তারই উদ্যোগে ডিপ টিউবওয়েল, ক্লাচ্চার স্যালো হয়েছিল। ক্ষুদ্র প্রান্তিক চাষিদের সরকারি উদ্যোগে সেচের ব্যবস্থা হল। একটা জমিতে দু-তিন বার ফসল উৎপন্ন হতে লাগল। এর ফলে কৃষকরা অনুপ্রাণিত হল। অনুপ্রাণিত হয়ে তারা ব্যাংক থেকে সহজ সরল পদ্ধতিতে ঋণ নিয়ে শ্যালো, টিউবওয়েল, পাম্পসেট কিনে উন্নতমানের চাষের ব্যবস্থা করেছিল। ব্যাংক থেকে সহজ পদ্ধতিতে যাতে ঋণ সংগ্রহ করা যায় সেও কংগ্রেস সরকারেরই অবদান। প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ব্যাঙ্ক জাতীয়করণের মাধ্যমে এই ব্যবস্থা করেছিলেন। যাতে কৃষকরা সহজ পদ্ধতিতে ঋণ গ্রহণ করতে পারে। একদিকে আবদুস সাত্তার সাহেবের প্রেরণা, আর অন্যদিকে প্রয়াত ইন্দিরা গান্ধীর ব্যাংক জাতীয়করণের মাধ্যমে আজকে ক্ষুদ্র প্রান্তিক চাষিরা—আপনাদের অনীহা থাকা সত্ত্বেও নিজেদের উদ্যোগে পাম্প সেট কিনে উন্নতমানের ফসল উৎপাদন করে উৎপাদন বৃদ্ধি করেছে। পশ্চিমবঙ্গের খাদ্যের ঘাটতিকে কমিয়ে এনেছে। এর কৃতিত্ব বামফ্রন্ট সরকারের নয়। এই সাফল্যের দাবি আপনারা করতে পারেন না। জমি বন্টন। মাননীয় চেয়ারম্যান স্যার, মাণিকবাবু বললেন ১০.৩২ লক্ষ একর জমি অধিগ্রহণ করেছেন বামফ্রন্ট সরকার। উনি তথ্য জানেন না। আপনাদের বইতে আছে বলছি।

মোট জমির পরিমাণ ২৯.২৫ লক্ষ একর। ৬০ থেকে আরম্ভ করে ৯৯ পর্যন্ত অধিগৃহীত জমির পরিমাণ ২৯.২৫ লক্ষ একর। এটা শুধু বামফ্রন্টের একার নয়। এই কৃতিত্ব মন্ত্রীর নয়। গত ২২ বছরে বামফ্রন্ট সরকার অধিগ্রহেণ করেছেন কতটা, বন্টন করেছেন কতটা? কংগ্রেস পাঁচ বছরে বন্টন করেছেন ৫.৯৮ লক্ষ একর।

[2-40 — 2-50 p.m.]

বামফ্রন্ট সরকার ৪.২৬ লক্ষ একর করছে ২২ বছরে, আর কংগ্রেস ৫ বছরে ৫.৯৮ লক্ষ একর জমি অধিগ্রহণ ও বন্টন করেছে। এর প্রশংসা পাবে কে? এই ক্রেডিট কে পাবে? কংগ্রেস আমলে ৬ লক্ষ একর জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের মধ্যে বন্টন করে কে ক্রেডিট পাবে এটা হিসাব করবেন? ১০, ১৫ কাঠা জমি একজন ভূমিহীন কৃষককে দিলেই তার আর্থিক বুনিয়াদ শক্ত করা যায় না। জোতদারদের কাছ থেকে জমি নিয়ে সেখানে লেবার নিয়ে চাষ করার সম্ভাবনা কম। আজকে একজন ভূমিহীন কৃষককে ১৫ কাঠা জমি দিলেই সেই জমির উপর তারা সারা বছরের খাবারের সংস্থান হয় না। আজকে প্রশংসা নেওয়ার জন্য ১৫.৭৯ লোককে জমি বন্টন করলেন সোয়া ৪ লক্ষ একর জমি। যাদের জমি বন্টন করলেন তারা যখন দেখবে এই জমি থেকে তার ১২ মাসের খাবার সংস্থান হচ্ছে না, তখন আবার এই জমি সেই জোতদারদের হাতে চলে যাবে। যদিও আইন মোতাবেক খাস জমি বন্টন করা যায় না কিন্তু তারা আইনের তোয়াক্কা না করেই বড় চাষির কাছে বা জোতদারের কাছে বা অন্যত্র সেই জমি বিক্রি করে দেবে। যাদের জমি তাদের হাতেই আবার ফিরে যাচ্ছে, এদের জমি ভোগ করা হচ্ছে না। আপনারা কি এ খবর রাখেন? এতে গর্ব করার কিছুই নেই। আপনারা বলেছেন হাজার হাজার লক্ষ লক্ষ কৃষক আন্দোলন করে আত্ম বলিদান দিয়ে রক্তের বিনিময়ে এই জমি অধিগ্রহণ করেছে। কংগ্রেস আমলে আইন হল, ১৯৬০-৬৬ সালের মধ্যে ৩,৭২,৭২৬ লক্ষ একর জমি বন্টন হয়েছিল তখন রক্ত ক্ষয় হয়নি তখন আইন মোতাবেক হয়েছিল। আর আজকে সন্ত্রাস করে বর্গার নামে যে সন্ত্রাস করে আপনারা জমি নিচ্ছেন তা বর্গীর হাঙ্গামাকেও ম্লান করে দিচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আমার পার্শ্ববর্তী এলাকা সাগরদীঘির কথা বলছি। আমি একটা কেসের কথা বলছি, সেখানে বর্গার নামে কি খেলা হচ্ছে। ২, ৩, ৪ বিঘা জমি দখল করে জোর করে চাষ করছে। সেখানে তাদের ডাক হচ্ছে, তাদের ক্যাডার যদি লাল ঝাণ্ডাধারি হয় তাহলে তাকে ১, ২, ৩ হাজার পর্যন্ত টাকা ছেড়ে দেওয়া হচ্ছে, আর যদি লাল ঝাণ্ডাধারি না হয় তাহলে জোর করে জমি নিয়ে বর্গা রেকর্ড করা হচ্ছে। আমি একটু নোট করতে বলছি ১৯৯৫, ৯৬, ৯৭ সালে সেই সময়কার কেসগুলি দেখুন, সেখানে এইরকমভাবে ২, ৩, ৪ বিঘা জমি কি রকমভাবে রেকর্ড হয়েছে। আপনারা ফাইভ ম্যান কমিটি করেছেন।

তার রেকর্ড কল্ করুন। সেখানে দেখুন কি বলছে সেখানে আপনাদের কমরেডরা বি. এল. আর. ও.-কে জোর করে ধরে নিয়ে গিয়ে সার্টিফিকেট লিখে নিচ্ছে। তারা কেস করছে এইরকম অনেক কেসই আছে। আপনাদের দরদি সরকার, গরিব মানুষদের সরকার একজন বর্গার নামে ১৯৯৫ সালে কেস হয়েছে কিন্তু আজ পর্যন্ত হেয়ারিং হয়নি। সে জঙ্গীপুর থেকে দিনের পর দিন আসছে।

এইভাবে প্রান্তিক চাষির সঙ্গে আজকে আপনার দপ্তরে ব্যবহার করছে। এই সরকার, আপনাদের দলের কমরেডরা ভূমি-সংস্কার নীতিকে কিভাবে বাস্তবায়িত করছে, কিভাবে প্রান্তিক চাষি, ক্ষুদ্র চাষিদের উপরে অত্যাচার করছে তার একটা উদাহরণ দিলাম।

মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে উত্তরবঙ্গের ৪০ হাজার একর চাষের জমি চা-বাগানের জন্য নিয়ে নিয়েছেন। আজকে পশ্চিমবাংলায় খাদ্যে ঘাটতি রয়েছে। এত চিৎকার-চেঁচামেচি, জনমুখি প্রকল্প নেওয়া সত্ত্বেও যেখানে পশ্চিমবাংলায় খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারল না সেখানে কোন কারণে ৪০ হাজার একর চাষ জমি চা-বাগানকে দিলেন এবং এর জন্য জমির মালিকদের কম ক্ষতিপূরণ দিয়েছেন। ঐসব জমির উপর যে সমস্ত পরিবার নির্ভর করে ছিল তাদের কর্মসংস্থান, জীবিকা-নির্বাহের জন্য কোনও বিকল্প ব্যবস্থা করেছেন? যে রাজ্যে খাদ্যে ঘাটতি আছে সেই রাজ্যের ৪০ হাজার একর চাষের জমিকে চা-বাগানের জন্য নেওয়ার কারণ কি? এতে কি খাদ্য ঘাটতি বাড়বে না কমবে? এটা একটু ভেবে দেখবেন। দ্বিতীয়ত ঐ জমির মালিকদের ক্ষতিপূরণের ব্যাপারে বিকল্প কোনও ব্যবস্থার কথা ভেবেছেন কি? তারা কি বিকল্প জমি পাবে? যাইহোক, আমার সময় শেষ হয়ে গেছে তাই আমি এই বাজেট প্রস্তাবের বিরোধীতা করছি এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থন করে আপনার কাছে আবেদন করছি বর্গাদারদের উপর যে হামলা চলছে তা বন্ধ করুন এবং ক্ষুদ্র ও প্রান্তিক চাষিরা যাতে শান্তিপূর্ণভাবে চাষাবাদ করতে পারে তার ব্যবস্থা করুন। ধন্যবাদ।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সূর্যবাবু কর্তৃক আনীত ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের জন্য ১৯৯৯-২০০০ সালের বাজেটের সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধীতা করে দু-চারটে কথা বলছি। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এসেছে। ভারতবর্ষ স্বাধীন হয়েছে ১৯৪৭ সালের ১৫ই আগস্ট। আমাদের কৈশোরে, ছাত্র-জীবনে শুনেছি তে-ভাগা আন্দোলনের কথা। আমরা শুনেছি সাঁওতাল বিদ্রোহের কথা। আমরা পড়েছি বেদুইনের মাটির ক্ষুধা। পাশাপাশি কৃষকের সঙ্গে মাটির সম্পর্কও আমরা দেখেছি। ভারতবর্ষের

মধ্যে পশ্চিমবঙ্গ একটা অঙ্গরাজ্য। ভারতবর্ষের যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থার মধ্যে থেকে এই রাজ্যকে গত ২২। ২৩ বছর ধরে সরকার পরিচালনা করতে হচ্ছে। এই যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে আমূল ভূমি-সংস্কার সম্ভব নয়। তবে এই ব্যবস্থার মধ্যে মানুষকে যতটুকু রিলিফ দেওয়া সম্ভব তা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার করার চেষ্টা করছে। এ বিষয়ে কোনও দ্বি-মত নেই।

এ বিষয়ে কোনও দ্বিমত নেই যে, আমাদের দেশের শতকরা ৭০-৭৫ ভাগ মানুষ প্রত্যক্ষ বা পরোক্ষভাবে কৃষির উপর নির্ভরশীল। ভারতবর্ষ কৃষি নির্ভর দেশ। কৃষির সাথে জমির সম্পর্ক ওতপ্রোতভাবে জড়িত। আচার্য প্রশান্তচন্দ্র মহালনবীশ কমিটি রিপোর্ট দিয়েছিলেন, সেটা আজকের কথা নয়, বহুদিন হয়ে গেল। কিন্তু আজও সেই রিপোর্ট কার্যকর করার কোনও ব্যবস্থা হয়নি। পরিবার পিছু ২০ একর জমি থাকলে ৬৩০ লক্ষ একর জমি উদ্বৃত্ত হতে পারে। যে জমি উদ্বৃত্ত হবে তাতে গোটা দেশের কৃষির আমূল পরিবর্তন হবে। গ্রামীণ জীবনের উন্নতি হবে। ৫০ বছর ধরে কংগ্রেস এদেশে ক্ষমতায় ছিল। ১৯৪৭ সাল থেকে ১৯৯৯ সাল পর্যন্ত কংগ্রেস ক্ষমতায়। ছিল, মাঝখানে কিছুদিন মোরারজি দেশাই, চরণ সিং ও ভি.পি. সিং ছিলেন। এঁদের বাদ দিলে গোটা সময়টা ধরেই ভারতবর্ষে কংগ্রেসের সরকার ছিল। কংগ্রেসের জনবিরোধী নীতির ফলে, কংগ্রেসের কৃষি বিরোধী নীতির ফলে, কংগ্রেসের শ্রমিক বিরোধী নীতির ফলে আজকে ভারতবর্ষে রাজ্যে রাজ্যে কংগ্রেস উৎখাত হয়েছে। কংগ্রেসের এই দুর্বলতার সুযোগকে কাজে লাগিয়ে মৌলবাদি শক্তি বি. জে. পি. এগিয়ে আসতে চাইছে। কংগ্রেস আমলে কাগজপত্রে জমি বিলি হয়েছে। কংগ্রেস আমলে বর্গাদারদের স্বার্থরক্ষা করার জন্য কোনও ব্যবস্থা ছিল না। সেই সময় সকালে ঘুম থেকে উঠে লেঠেল বাহিনী নিয়ে বর্গাদারদের উচ্ছেদ করা হত। কংগ্রেস আমলে কৃষক যখন তার জমির ফসল বাজারে বিক্রি করতে যেত তখন তাকে হাজতে ঢুকিয়ে দেওয়া হত। এর ফলে গত ২৩ বছর ধরে পশ্চিমবঙ্গে ওরা ভিটেমাটি ছাড়া হয়ে গেছে। তাই কংগ্রেস থেকে কাতারে কাতারে কর্মী তৃণমূল-বি. জে. পি.-তে চলে যাচ্ছে এবং তারাও জমিদার-জোতদারদের স্বার্থ রক্ষা করার জন্য রয়েছেন। এই জায়গায় বিহারের রণবীর সেনা জোতদারদের পক্ষে থেকে শ্রমিকদের রক্তে লড়াই করছে। কিন্তু পশ্চিমবঙ্গে এই অবস্থা নেই। বহু লড়াইয়ের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের অবস্থা ভাল হয়েছে। এর পিছনে বহু মানুষের রক্ত ঝরছে, অনেক আন্দোলন হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে এই অবস্থাকে ধরে রাখার জন্য নতুন করে আবার আন্দোলন সৃষ্টি করার দরকার। এখন গ্রামীণ এলাকায় নতুন একটা শ্রেণী তৈরি হয়েছে, যারা কৃষককে উচ্ছেদ করার জন্য এগিয়ে আসছে। এর বিরুদ্ধে সচেতনভাবে কৃষি আন্দোলন গড়ে তোলার দরকার। বর্গাদারদের নাম রেকর্ড হলেও তাদের জমিতে চা-বাগান হচ্ছে। এল. আর. ৪৯(সি)-তে আছে ট্রাইবাল ল্যাণ্ডগুলো নিতে গেলে ডিসট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের কাছ

*থেকে পারমিশন নিতে হবে। কিন্তু সেসব না করেই ট্রাইবাল ল্যাণ্ডগুলো চলে যাচ্ছে। এদিকে নজর দেওয়ার দরকার।* জলপাইগুড়ির মাদারিহাটে জয়শ্রী টি এস্টেট ৭০০ একর জমিতে প্ল্যানটেশন করতে চেষ্টা করছে। তার মধ্যে ৪০০ একর জমি ট্রাইবাল ল্যাণ্ড। শিলিগুড়ির মারুতি টি এস্টেটের প্রায় ৫০ একর জমি ট্রাইবাল ল্যাণ্ড। এভাবে গোটা উত্তরবঙ্গে বর্গাদার, পাট্টা হোল্ডারদের উচ্ছেদ করে চা-বাগান করা হচ্ছে। এদের জমিগুলো চা-বাগানের মধ্যে ঢুকে যাচ্ছে। উত্তরবঙ্গের ৪০ হাজার একর জমিতে চা-বাগান তৈরির কাজ শুরু করছে। আমরা গিয়ে দেখে এসেছি। তার সার্ভে রিপোর্ট পাওয়া যায়নি। এ ব্যাপারে ল্যাণ্ড রিফর্মস ডিপার্টমেন্ট, বি. এল. আর. ও., এস. ডি. এল. আর. ও. এরা চেষ্টা করছেন। তারা সার্ভে রিপোর্ট কমপ্লিট করার চেষ্টা করছেন। ল্যাণ্ড রিফর্মস ডিপার্টমেন্টের এক শ্রেণীর কর্মচারী নিষ্ঠা সহকারে সার্ভের কাজ করার চেষ্টা করছেন, কিন্তু আরেক শ্রেণীর কর্মচারী চা-বাগান অথরিটির অবৈধ কাজকর্মের সঙ্গে যুক্ত।

মাফিয়াচক্র গড়ে উঠেছে। কৃষকের জমির পাশ দিয়ে চা-বাগান কর্তৃপক্ষ নালা কেটে দিচ্ছে। যার ফলে কৃষকের জমিতে জল নেমে যায়, জমি অনুর্বর হয়ে যায়, তখন বাধ্য হয়ে সে জমি বিক্রি করতে। এছাড়াও মধ্যরাত্রে চা-বাগান কর্তৃপক্ষের লেঠেল-বাহিনী এসে সেই কৃষককে বলছে, তোমাকে জমি দিয়ে দিতে হবে। এইভাবে কৃষককে তার জমি থেকে উচ্ছেদ করে জমি নিয়ে নিচ্ছে চা-বাগানের মালিকরা। আমি সুনির্দিষ্টভাবে বলতে চাই, ইসলামপুর সাব-ডিভিশনে কদমগাছি মৌজায় একটি চা-বাগান গড়ে উঠেছে বিড়লাদের। তারা জোর করে পঞ্চায়েতের তৈরি রাস্তাকে কেটে দিয়ে সেখানে ড্রেন খুঁড়ে দিয়েছে। আমি জেলা-শাসককে বলে এসেছিলাম এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে। কিন্তু দিন ১৫ আগে খবর নিয়ে জেনেছি কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। শুধু তাই নয়, চোপনার হোপনা টুডু সে একজন ট্রাইবাল, তার নামে চা-বাগান দেখিয়ে দেওয়া হল। এ সম্পর্কে তদন্ত হওয়া দরকার, ঐ বাগানটি প্রকৃতপক্ষে হোপনা টুডু করেছে কিনা, নাকি মৃত্তিকা টি-এস্টেট ঐ বাগানটি করে হোপনা টুডুর নামে চাপিয়ে দেবার চেষ্টা করছে সে বিষয়ে তদন্ত হওয়া উচিত। উত্তর বাংলায় শিল্প নেই, কৃষির উপর নির্ভরশীল। আমি নির্দিষ্টভাবে বলতে চাই, উত্তরবাংলায় টি-প্ল্যানটেশন পরিকল্পনামাফিক হওয়া দরকার। কোনও ব্লকে কত জমিতে চা-বাগান তৈরি হবে, কোন মহকুমার কোন জমিতে চা-বাগান তৈরি হবে তার একটা পরিকল্পনা থাকা দরকার, কিন্তু কোনও পরিকল্পনা অনুসারে হচ্ছে না, উর্বর কৃষিযোগ্য জমিতে চা-বাগান তৈরি হয়ে যাচ্ছে। কিন্তু যেখানে চা-বাগান তৈরি হতে পারে সেইসব জিম পড়ে আছে। ১৯৯১ সালে সরকারের যে গাইড-লাইন আছে সেই গাইড লাইন অনুসরণ করা হয়নি। সরকারি লোকেরাও গাইড লাইন অনুসরণ করে না। এবারে নতুন গাইড লাইন দেওয়া হয়েছে সেই অনুসারে সার্ভে হচ্ছে। এবারে মন্ত্রী মহাশয় জমির পুনর্বাসনের যে হিসাব দিয়েছেন তাতে শতকরা ৭০ ভাগ ক্ষুদ্র ও প্রান্তিক

কৃষতের হাতে জমি আছে, সর্বভারতীয় ক্ষেত্রে যা মাত্র ৩৪.৩০ শতাংশ। বহু লড়াইয়ের মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় এই অবস্থা কায়েম হয়েছে। ১০ লক্ষ একর জমি এ পর্যন্ত সরাকরের ন্যস্ত হয়েছে। এর মদে। ভূমিহীনরা জমি পেয়েছে ২৫ লক্ষের উপর। এগুলি সবই ঠিক আছে, কিন্তু পাশাপাশি দেখা দরকার গোটা উত্তরবাংলায় যে বর্গাদার রেকর্ডেড হয়েছিল এবং এখানে যে তথ্য দেওয়া হয়েছে, যে সব বর্গাদার জমি থেকে উচ্ছেদ হয়ে গেল সেটা বিয়োগ করে দিয়ে এই তথ্য দেওয়া হয়েছে কিনা? আপনি গাইডলাইন দিয়েছেন যারা ট্রাইবাল, যারা বর্গাদার, যারা পাট্টা-হোল্ডার তাদের যদি জমি নিয়ে নেওয়া হয় তাহলে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। আমি ঘুরে দেখে এসেছি, কোনও পুনর্বাসনের ব্যবস্থা হয়নি। ঐ চা-বাগান অথরিটি চা-বাগানে চাকরি দিয়েছে। তাও কোথাও ১৬ টাকা মজুরি, কোথাও ১৩ টাকা আবার কোথাও বা ১৮ টাকা মজুরি দেয়। অথচ পশ্চিমবাংলায় কৃষি শ্রমিকরা ৪০ টাকা মজুরি পায়। চা বাগানে চাকরি দিয়ে মালিকরা শ্রমিকদের কাছ থেকে লিখিয়ে নিচ্ছে, তোমাদের পুনর্বাসন হয়ে গেছে এবং সেই কাগজটা জমা দিয়ে এন. ও. সি. বের করার চেষ্টা করছে। অবস্থাটা এই জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। সুতরাং এ ব্যাপারে সঠিকভাবে দেখা দরকার। আপনি বলেছেন, ৪০ হাজার একর জমিতে টি-প্ল্যানটেশন হয়েছে। কিন্তু আমাদের ধারণা এর থেকে অনেক বেশি জমিতে হয়েছে। আপনি এখানে বলেছেন ২৮০টি চা-বাগান আছে। কিন্তু আমি বলছি, একমাত্র উত্তর-দিনাজপুর জেলায় ৩০০টির উপর ছোট-মাঝারি মিলিয়ে চা-বাগান আছে। সুতরাং আপনার বাজেট স্পিচে দেওয়া যে ২৮০টি চা-বাগানের কথা উল্লেখ করেছেন সেই হিসাব সঠিক নয়। গোটা সার্ভে রিপোর্ট বেরিয়ে এলে ৫০০টির উপর চা-বাগান হয়ে যাবে। শুধু তাই নয়, উত্তরবাংলায় কৃষি এবং শিল্প পরস্পর বিরোধী নয়, পরস্পরের পরিপূরক। আজকে জোর করে কৃষকদের উচ্ছেদ করার যে ষড়যন্ত্র চলছে তার বিরুদ্ধে আইন রয়েছে। কিন্তু সেই আইন প্রয়োগ হচ্ছে না। দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফর্মস ম্যানুয়াল ১৯৯১, ৪১ পাতায় পরিষ্কার বলছে, কনভারশনের ক্ষেত্রে উইদাউট প্রাওর অ্যাপ্রুভাল ফ্রম ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন যদি কনভারশন হয় সেখানে পানিশমেন্টের ব্যবস্থা রয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব, ঐ ম্যানুয়াল অনুসারে কোনও রকম কোনও ব্যবস্থা কোনও চা-বাগান অথরিটির বিরুদ্ধে আজ পর্যন্ত নেওয়া হয়েছে কিনা? কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। কতজন চা বাগান অথরিটির বিরুদ্ধে আপনি আদালতের দ্বারস্থ হয়েছেন? কতজন চা বাগান মালিককে ডিটেক্ট করা গেছে? এখনও সার্ভে কমপ্লিট হয়নি। এই সার্ভে কমপ্লিট হতে হতে গাছগুলি যে মোটা হয়ে যাচ্ছে, প্রোডাকশন শুরু হয়ে গেছে। যে চা বাগানগুলি গড়ে উঠেছে সেখানকার শ্রমিকদের মালিকপক্ষ সঠিক মজুরি দিচ্ছে না।

[3-00 — 3-10 p.m.]

এদের কোনও মেশিনারি প্ল্যান্ট নেই, কাঁচা পাতাই এরা বিক্রি করে দেয়। এ ব্যাপারে একটা সুষ্ঠু পরিকল্পনা থাকা দরকার বলে আমি মনে করি। আমাদের কুচবিহার জেলার তুফানগঞ্জ সাবডিভিশনারের মারুগঞ্জ, চিলাখানা ইত্যাদি অঞ্চলে কতগুলি ইঁট ভাটি, টালি ভাটি আছে এবং তারা যত্রতত্র কৃষি জমি খুঁড়ে মাটি নিচ্ছে। যেখানে তি/চার ফুট খোঁড়ার কথা দেখা যাচ্ছে সেখানে তারা ১৫/১৬ ফুট খুঁড়ছে। তা ছাড়া এই ইঁট ভাটির চিমনিগুলি অত্যন্ত ছোট ফলে সেখানে নানান রকমের পলিউশন হচ্ছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি। তারপর এই সমস্ত ইঁট ভাটি, টালি ভাটি, মাইনস অ্যান্ড মিনারলস থেকে যে পরিমাণে রয়ালটি বা সেস আদায় হওয়ার কথা দেখা যাচ্ছে প্রকৃতপক্ষে তার থেকে কম আদায় হচ্ছে। এটা বাড়ানোর ব্যাপারে উদ্যোগ নেওয়া দরকার। এই ইট ভাটি এবং টালি ভাটিগুলি যাতে আইন অনুসারে চলে সেখানে দেখা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আপনার ডিপার্টমেন্টের একদল অফিসার সেখানে হাজির হয় বখরার জন্য। আর এক দল অফিসার কিন্তু সেখানে নিষ্ঠার সঙ্গেই কাজ করে চলেছেন। আমরা টি গার্ডেনগুলি ভিজিট করার সময় জেনেছি ডি. এল. আর. ও, বি. এল. আর. ওদের একটা অংশ সন্ধ্যার পর হাজির হন ঐ চা বাগানগুলির ম্যানেজার বা মালিকদের ঘরে এবং সেখানে বেআইনি টাকা পয়সার লেনদেন হয়। আমাদের রাজ্যে যে ভিজিলেন্স ডিপার্টমেন্ট রয়েছে তার মাধ্যমে এই বি. এল. আর. ও., ডি. এল. আর. ও.-দের একটা অংশ যারা বেআইনি লেনদেনদের সঙ্গে যুক্ত তাদের স্থাবর, অস্থাবর সম্পত্তি সম্পর্কে তদন্ত করালেই বেরিয়ে যাবে যে কে কতটা এই বেআইনি লেনদেনের সঙ্গে জড়িত। স্যার, রবীন্দ্রনাথের সেই কবিতার কথা আপনার মনে আছে—"বাবু কহিলেন, বুঝেছো উপেন, তোমার এ জমি লইব কিনে।" আজকে কুচবিহার, জলপাইগুড়ি, ইসলামপুরে উপেনদের দীর্ঘনিশ্বাস পড়ছে। সেখানে রাতের অন্ধকারে মাফিয়ারা উপেনদের বিতাড়িত করছে তাদের জমি থেকে। এই অবস্থায় আপনি যেভাবে, দৃঢ়ভাবে দাঁড়িয়ে ছিলেন আগামী দিনেও উপেনদের স্বার্থ রক্ষায় মন্ত্রী মহাশয়, আপনি যথাযথ দায়িত্ব পালন করবেন এই আশা রেখে এবং উত্তরবঙ্গে কৃষি ব্যবস্থা, শিল্প ব্যবস্থা গড়ে তোলার ক্ষেত্রে আপনি যথাযথ ভূমিকা পালন করবেন এই আশা করে আপনার বাজেটকে আমি সমর্থন করছি। পরিশেষে একটি কথা বলছি। পঞ্চায়েতকে গ্রামীণ হাটগুলি দেওয়ার সময় সেগুলির ল্যান্ড ট্রান্সফার করে তাদের দেওয়া হয়। কিন্তু আর. এল. সি.-কে হাটগুলি দেওয়ার সময় সেগুলি লিজ হিসাবে দেওয়া হয়। আর. এম. সি. হাটগুলির ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট করছে ফলে তারা তাদের দেওয়া লিজ মানি দিতে পারছে না। আর. এম. সি.-কে হাটগুলির জমি ট্রান্সফার করে দিলে খুবই সুবিধা হয় এবং সে ক্ষেত্রে আর সমস্যা থাকে না। এ দিকে মাননীয় মন্ত্রী

মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছন তার বিরোধীতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন আনা হয়েছে সেগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের বাজেট-এর আলোচনার শুরুতে আমাদের পক্ষ থেকে আমাদের দলের নেতা শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় একটার পর একটা পরিসংখ্যান দিয়ে এ রাজ্যে ভূমিসংস্কারের বর্তমান পরিস্থিতি কি, অগ্রগতি কি তার ধারাবাহিকতা তুলে ধরার চেষ্টা করেছেন। স্যার, এই দপ্তর মূলত কি কাজ করে? ভূমি সংস্কার দপ্তরের উদ্বৃত্ত জমি যা সরকারের ন্যস্ত হয় তার বিলি বন্টন করা, বর্গাদারদের নামে নথিভুক্ত করা, মূলত এই কাজগুলি এরা করেন। যদি তার সঙ্গে অন্য কাজও আছে, কিন্তু মূলত এই কাজগুলি করেন। এই কাজের অবস্থার কথা বলতে গিয়ে ট্রেজারি বেঞ্চের দুইজন সদস্য একজন মার্কসবাদী সদস্য, আর একজন ফরোয়ার্ড ব্লকের সদস্য, সেই ধারাবাহিকভাবে রাস্তায় দাঁড়িয়ে জনসভায় বক্তৃতার কথাগুলি একের পর এক এখানে আওড়ে গেলেন এবং বলতে গিয়ে আমাদের বর্ষীয়ান সদস্য হবিবুল্লাকে জোতদারের দালাল বলে আখ্যা দিতে তাদের কণ্ঠস্বর একবারও কাঁপল না। মাননীয় সভাপতি মহাশয়, আমি বিনীতভাবে একথা বলতে চাই, আমাদের এই রাজ্যের একটা ঐতিহ্য আছে, একটা পরম্পরা আছে এবং সেই ঐতিহ্যের ধারাবাহিকতা ধরে এই রাজ্যের মানুষ হিসাবে আমরা চলেছি বলে আমরা মনে করি। এই রাজ্যের প্রগতিশীলতার স্বপ্ন এবং একে বাঁচাবার স্বপ্ন আমরা দেখি এবং সেই আন্তরিকতার অভাব আমাদের ছিল না। এই রাজ্য আমরাই প্রথম। আজকে এখানে দুইজন সদস্য অত্যন্ত নগ্নভাবে কংগ্রেসকে আক্রমণ করে কংগ্রেসের বিরুদ্ধে অভিযোগ করে আমাদের প্রবীণ মাননীয় সদস্যকে জমিদারের দালাল বলে আখ্যায়িত করে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। এই রাজ্যে প্রথম ভূমি সংস্কার আমরাই করি। ডঃ বিধানচন্দ্র রায়, তিনি এই রাজ্যের রূপকার ছিলেন। তিনি যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি প্রথম ভূমি সংস্কার করেছিলেন, জমিদারি প্রথা বিলোপ করেছিলেন, ২৫ একর পর্যন্ত সিলিং করেছিলেন। আমাদের যদি আন্তরিকতা না থাকত তাহলে আমরা জমিদারি প্রথা বিলোপ করতাম, ২৫ একর পর্যন্ত সিলিং করতাম? কাজেই আমাদের আন্তরিকতা ছিল বলে আমরা শুধু এর মধ্যে আটকে থাকতে চাইনি। পরবর্তীকালে সিদ্ধার্থশঙ্কর রায়, তিনি পারিবারিক সিলিংয়ের ব্যবস্থা করেছিলেন। এই পারিবারিক সিলিংয়ের উদ্দেশ্য কি? এর উদ্দেশ্য হচ্ছে, একটা মানুষের হাতে যাতে বেশি জমি থাকত না পারে, সেখান থেকে উদ্বৃত্ত জমি নিয়ে ভূমিহীন কৃষকদের মধ্যে, প্রান্তিক চাষী মধ্যে ক্ষুদ্র চাষীদের মধ্যে বিলি-

বন্টন করে তাদের জীবনে একটা বাঁচার ব্যবস্থা করে দেওয়া। আমি একথা বলতে চাচ্ছি যে, এই রাজ্যের জায়গায় জায়গায় বামফ্রন্টের মানুষেরা, কোথাও কমিউনিস্ট নেতৃত্বে লাল ঝান্ডা নিয়ে কৃষক আন্দোলন, জমির আন্দোলন, বড় জমির মালিকের বিরুদ্ধে আন্দোলন করেছেন, তেমনি আমরাও কংগ্রেসের তে-রংদা ঝান্ডা নিয়ে কংগ্রেস মঞ্চ থেকে আন্দোলন করেছি এবং সব মিলিয়ে কৃষকের হাতে যাতে জমি যায় তার একটা ধারাবাহিক কার্যক্রম আমরা শুরু করেছিলাম। আজকে ২২ বছর আমরা নেই। এখন আপনার আছেন। আপনারা দায়িত্ব কাধে তুলে নিয়েছেন, এটা আপনারা করবেন। আজকে আমরা বিরোধীতা করার জন্য বিরোধীতা করি না। আজকে ২২ বছর এই রাজ্যে আমরা নেই, ২২ বছর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির এবং বামফ্রন্টের সরকার চলছে। স্বাভাবিকভাবে এই দায়িত্ব আপনাদের কাঁধে পড়েছে। কিন্তু আপনারা ফুলিয়ে ফাপিয়ে সংখ্যার কারচুপি দিয়ে যে কথা বলবার চেষ্টা করেছেন, বারবার দেখাবার চেষ্টা করেছেন যে, আপনারা অনেক কিছু করেছেন। গতকাল এখানে ক্ষুদ্র সেচ দপ্তরের বাজেট ছিল। সেই বইয়েতেও একই ভাবে পরিসংখ্যান টেনে আনবার চেষ্টা করেছেন এবং বাহবা নেবার চেষ্টা করেছেন।

[3-10 — 3-20 p.m.]

এই রাজ্যে ৮০ ভাগ প্রান্তিক চাষীদের হাতে জমি গিয়েছে। আজকে সূর্যকান্তবাবু বাজেট বক্তৃতায় বলেছেন ৭০ শতাংশ প্রান্তিক চাষীদের হাতে জমি গিয়েছে। তাই ভূমিকে কেন্দ্র করে সেচ দপ্তর থেকে শুরু করে খাদ্য দপ্তর ভূমি দপ্তর নিজে এবং কৃষি দপ্তর বিভ্রান্তকর পরিসংখ্যান দিয়ে বাহবা নেবার চেষ্টা করছেন। ২২ বছর আগে যে সংখ্যা ছিল, যে পরিমাণ জমি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে গিয়েছে, এই ২২ বছরে নিশ্চয়ই সেই সংখ্যাটা বেশি হবে। এই সময়ের মধ্যে কত বর্গাদার রেকর্ডিং হয়েছে? এই ব্যাপারে অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় পরিসংখ্যান দিয়ে বলবার চেষ্টা করেছেন যে বর্গাদার রেকর্ডিং-এর সংখ্যা ভাল নয়। আপনারা যা করেছেন তা সত্বেও আজকে এই রাজ্যে দারিদ্র সীমার নিচে ৪৫ ভাগ মানুষ রয়ে গিয়েছে। এই রাজ্যের মানুষের প্রত্যাশা মতো সেচ পৌছে দিতে পারেননি, প্রত্যাশা মতো কৃষি ঋণ দিতে পারেননি। এই ব্যাপারে আপনারা ব্যর্থ। ভূমিসংস্কার! ভূমি সংস্কারে জিগির তুলে ওনারা অনেক কথা বলেন। ভূমিসংস্কার করে কৃষক শ্রমিকদের মান উন্নয়ন করা যায় না, তার যোগান থাকা দরকার। তার সাথে সমানভাবে সমবায় আন্দোলনকে যুক্ত করা না যায় তাহলে ব্যর্থ হওয়া স্বাভাবিক। বরং এই ২২ বছরের রাজত্বকালে তৃতীয় ভূমি সংশোধনের নামে যে অবস্থার সৃষ্টি করেছিলেন সেটা বলবার কথা নয়। আপনারা পুকুরকে জমিতে রূপান্তরিত করতে দিচ্ছেন বাগানে রূপান্তরিত করতে দিচ্ছেন ঘরকে কৃষি জমিতে রূপান্তরিত করতে

দিচ্ছেন। সেই জন্য হাইকোর্টে চ্যালেঞ্জ হয়েছে এবং এখন বলছেন সুপ্রিম কোর্টে গিয়েছে। এই আইনের সংশোধনীর সময় আমরা এই আশঙ্কার কথা বলেছিলেন। এই বিধানসভায় কংগ্রেসের পক্ষ থেকে বলা হয়েছিল, বিধানসভার বাইরে রাজনৈতিক দল হিসাবে আমরা এই কথা বলেছিলাম। আমরা জোর দিয়েছিলাম পারবারিক সিলিং-এর উপর। আমরা বলেছিলাম পারিবারিক সিলিং-এর মধ্যে দিয়ে, যে সমস্ত পরিবার জমির উপর নির্ভরশীল তাদের মোটামুটি বাঁচার মতো ব্যবস্থা রেখে কিছু উদ্বৃত্ত জমি নিয়ে সেটাকে কৃষকদের মধ্যে বিলি করা হোক। আজকে উত্তরবঙ্গের বিভিন্ন জায়গার কথা বাজেট বক্তৃতায় বলা হয়েছে। আমাদের সদস্য করিম চৌধুরি ৫ বছর ধরে আন্দোলন করছেন। সেই আন্দোলনের প্রতীক হিসাবে তিনি মাথায় ফেট্টি বেঁধে রেখেছেন। সৌমেন্দ্রবাবু চা বাগানের কথা বলেন, কোথায় গেলেন উনি? আপনারা তে-ভাগা আন্দোলনের কথা বলেন। আজকে উত্তর দিনাজপুর থেকে শুরু করে দার্জিলিং জলপাইগুড়ি জেলায় চাষ যোগ্য জমি ইন্ডিসক্রিমিনেটলি চা-বাগানে রূপান্তরিত করা হচ্ছে। মাননীয় বিধানসভার সদস্যরা বলছেন, আমাদের দলের লোকেরা দিনের পর দিন আন্দোলন করছে। কিন্তু সেই জায়গা থেকে তাদের সরিয়ে আনা যায়নি। শুধু আপনি বাজেট বক্তৃতায় বলেছেন যে জরিপের কাজ শুরু করছি, চিহ্নিতকরণ করছি। উত্তরবঙ্গে জমির মালিকদের উৎখাত করে, তাদের বিতাড়িত করে বড় বড় চা-বাগানের মালিক সেখানে চা-বাগান করছে। এই চা-বাগান সম্পর্কে আপনাদের দৃষ্টিভঙ্গি কি, এই ব্যাপারে আপনাদের দলের কি সিদ্ধান্ত আপনি জবাবি ভাষণে বলবেন।

আমরা জানতে চাই, কত মামলা আজও হাইকোর্টে এবং বিভিন্ন কোর্টে আছে? মামলার কত জমি আটকে, আছে? কত টাকা আপনি খরচ করেছেন? কোটির ওপরে টাকা চলে গেছে মামলায়। এটা আপনার ট্যাক্টিক্স কিনা যে, হাইকোর্টে আপনাদের যারা প্র্যাকটিস করছেন, যারা আপনাদের অনুগত তাদের কিছু অর্থ পাইয়ে দেওয়া এবং সেই মামলাগুলোকে শেষ করে দেওয়া? সেই মামলাগুলোর নিষ্পত্তির জন্য আমাদের আশঙ্কা থেকে যাচ্ছে। কত টাকা সেখানে খরচ হয়ে গেছে তা আমাদের আপনি বলবেন, আপনার প্রিডিসেসর বিনয় চোধুরি মহাশয় যখন ছিলেন, তিনি ঘোষণা করেছিলেন, তিনি ল্যান্ড ব্যাঙ্ক স্থাপন করবেন। সেটা স্থাপনের উদ্দেশ্যে ছিল এই যে, এককালে বিরাট জমির মালিক, ভূমি সংস্কারের মধ্যে দিয়ে যাদের জমি চলে গেছে, যদের অন্য কোনও আয়ের সোর্স নেই, হয়ত মেয়ের বিয়ে দিতে হবে, ঘর ভেঙে গেছে ঘর তৈরি করতে হবে, সেজন্য তিনি ল্যান্ড ব্যাঙ্ক স্থাপন করার কথা বলেছিলেন। আপনি সেই ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়ছেন কিনা? যদি নিয়ে থাকেন তাহলে সেটা কি, এই ব্যাপারে আপনার কাছ থেকে আমরা সুস্পষ্ট জবাব চাই। আমার কাছে ১৯৯৯-২০০০ সালের প্রি-বাজেট স্ক্রুটিনির যে রিপোর্ট বেরিয়েছে তা আছে। রিপোর্টে এখানে বলা হয়েছে—

পঞ্চায়েত দপ্তর, ভূমি ও ভূমি সংস্কার দপ্তর সব মিলিয়ে যে সাবজেক্ট কমিটি আছে, তার রিপোর্টে আছে, সেখানে কতকগুলো প্রোগ্রামের জন্য আপনাকে টাকা দেওয়া হয়েছে। সেই প্রোগ্রামগুলোকে কার্যকর করার জন্য টাকা দেওয়া হয়েছে আপনাকে। যেমন আমরা দেখতে পাচ্ছি, ১৯৯৮-'৯৯ সাল যেটা চলে গেছে, সেখানে ট্রাইবুন্যাল বসাবার জন্য, সেটিং অফ ট্রাইব্যুনাল-এর জন্য অর্থ দেওয়া হয়েছিল ১.৫৮ কোটি। পরবর্তীকালে সেটা কমিয়ে দিয়ে ১.৩০ কোটি করা হয়। তার থেকে খরচ হয়েছে ৩৯ লক্ষ টাকা। এটা কেন? এই ব্যাপারে আপনি আমাদের সঠিক উত্তর দেবেন। ১৯৯৮-৯৯ সালে কন্সোলিডেশন অফ ল্যান্ড হোল্ডিংয়ের জন্য—কারও হয়ত এক জায়গায় জমি নেই, হয়ত মেদিনীপুরে একটা আছে, আর একটা হয়ত বর্ধমানে আছে—বরাদ্দকৃত অর্থ দু'লক্ষ টাকা থাকলেও আপনি একটা টাকাও খরচ করতে পারেননি। আপনি কি পঞ্চায়েত দপ্তরে সময় দেওয়ার জন্য ভূমি ও ভূমি সংস্কার দপ্তরে বেশি সময় দিতে পারছেন না? আজকে আপনি যে বরাদ্দের দাবি আমাদের কাছে উপস্থাপিত করেছেন, এর মধ্যে কতকগুলো গতানুগতিক বিষয় ছাড়া নতুন কোনও পথের নিশানা আমাদের সামনে, মানুষের কাছে দিতে পারেননি। তাই আজকে এই যে ব্যয় বরাদ্দের দাবি এবং যে টাকা আপনার হাতে দেওয়া হয়েছিল তা যেহেতু যথাযথ ভাবে খরচ করে মানুষের স্বার্থে কাজ করতে ব্যর্থ হয়েছেন এবং মানুষের স্বার্থে কাজ করতে পরান্মুখ সেজন্য এই বাজেটের আমি তীব্রভাবে বিরোধীতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো দেওয়া হয়েছে তাকে সমর্থন করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সুভাষ নস্কর** ঃ মাননীয় চেয়ারম্যান সাহেব, আজকে পশ্চিমবঙ্গ সরকারের ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় ১৯৯৯-২০০০ সালের বাজেটের বিষয় নিয়ে আলোচনায় এখানে কতকগুলো কথা আমি উল্লেখ করতে চাইছি। প্রথমত আমাদের বন্ধুরা কংগ্রেস সদস্যদ্বয় একটি কথার উপরে বেশি জোর দিয়েছেন এবং সেখানে যদিও এই কথাটি প্রকাশ করতে চায়নি কিন্তু মনে মনে স্বীকার করে নিয়েছেন যে পশ্চিমবঙ্গ ভূমি সংস্কারের ক্ষেত্রে অগ্রণী ভূমিকাতে রয়েছে। যার ফলে কৃষক এবং দরিদ্র মানুষদের অর্থনৈতিক কাঠামোর পরিবর্তন ঘটেছে। এই কথাটি প্রকাশ্যে স্বীকার না করলেও মনে মনে করেছেন এবং বিরোধীতা করার জন্যে বিরোধীতা করেছেন। আপনারা বারেবারে বলেছেন যে, কংগ্রেস আমলে এই আইন করা হয়েছিল এবং তদানিন্তন কংগ্রেস সরকারের মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে এই আইন তৈরি হয়েছিল এবং আমরা নাকি সেটা ফলো করেছি। আইন করা এবং আইনকে প্রয়োগ করা নিশ্চয় এক বিষয় নয়। আইন একটা কংগ্রেস আমলে ছিল সেই আইনকে বাস্তবে প্রয়োগ

কতখানি হয়েছিল সেটা সন্দেহের বিষয় ছিল। সরকারের কাছে ন্যস্ত জমি হিসাবে লক্ষ একর জমি সরকার খাস জমি বলে ঘোষণা করে দেখানো হয়েছিল বিলি করা হয়েছিল, কিন্তু বাস্তবিক ক্ষেত্রে সেই জমি কংগ্রেস আমলে বর্গাদার হাতে যায়নি বা ভূমিহীনদের হাতে যায়নি। কেবলমাত্র রেকর্ড দেখানো হয়েছিল যে জমি বর্গাদারদের দিয়ে দেওয়া হয়েছে। এই বিষয়টা তারা ঠিক ভেঙ্গে বলছেন না। তবে বিরোধী দলের নেতা স্বীকার করেছেন যে, ১৯৭৮ সাল থেকে পর পর কয়েক বছর এই নীতি প্রয়োগের ফলে পশ্চিমবঙ্গের গরিব মানুষ, ভূমিহীনদের জমি দিয়ে তাদের মেরুদন্ড সোজা করে দাঁড়াতে দিয়েছে। এবং তারা সোজা হয়ে দাঁড়িয়েছে। সেখানে মাননীয় বিরোধী নেতা স্বীকার করেছেন জমি রবার নয় যে টানলেই লম্বা হবে। সেই কারণে নতুন নতুন আরও জমি সরকারের খাস জমি হিসাবে ন্যস্ত হচ্ছে না এবং বিলি বন্টনও করা যাচ্ছে না। এখানে বিষয় যেটা দাঁড়িয়েছে সেটা মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন যে, এই আদেশের বিরুদ্ধে রাজ্য সরকার সুপ্রিম কোর্টে আপিল করায় সুপ্রিম কোর্ট হাইকোর্টের রায় কার্যকর করায় স্থগিতাদেশ সহ জমির দখলের ক্ষেত্রে স্থিতাবস্থা বজায় রাখার নির্দেশ প্রদান করেছে। এর ফলে মামলায় অংশগ্রহণকারি ব্যক্তিদের জমি সরকারের ন্যস্ত করা গেলেও তা বিলি করা সম্ভব হচ্ছে না। দয়া করে আপনারা ওদের মুখোশটা খুলে দিন এই মামলার অংশগ্রহণকারি ব্যক্তি কারা এবং কিসের স্বার্থে এই মামলা করতে গিয়েছিলেন এবং তারা কত জমি আটকে রেখেছেন। আরও পরিষ্কার করে বলুন ওই ব্যক্তি কোন রাজনৈতিক দলের এবং তিনি বা তারা কিভাবে জমি বিতরণের ক্ষেত্রে বাধার সৃষ্টি করে চলেছে। দ্বিতীয়ত লক্ষ লক্ষ একর জমি বিলি বন্টন করে যাচ্ছে। কিন্তু বাস্তবিক ক্ষেত্রে ওই জমিগুলো মালিকদের হাতে নেই। দরিদ্র কৃষক, ভূমিহীন কৃষকদের হাতে জমা হয়েছে। বহু কংগ্রেসি তথা সি. পি. এম., আর. এস. পি. এইসব গরিব ভূমিহীন কৃষক জমি দখল করে আছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে, ওই বর্গাদারদের ভূমি রাজস্ব বিভাগের পক্ষ থেকে পাট্টা হাতে তুলে দেওয়া যাচ্ছে না। ওইসব জমি দখল করা সত্ত্বেও ওদের হাতে দেওয়া যাচ্ছে না। ওই লক্ষ লক্ষ একর জমিতে তারা চাষ করছে, ওই গরিব চাষীরা চাষ করছে কিন্তু ওই সব জমির উপরে কতগুলো ক্ষেত্রে মামলা নিষ্পত্তি না হওয়ার জন্যে জমির দখল দেওয়া হাতে কলমে যাচ্ছে না। হয়ত দু-এক দিনের মধ্যেই কেস মিটেও যেতে পারে, কিন্তু এখনও অবধি দেওয়া সম্ভব হচ্ছে না। এটা ঠিকই যে আগের মতো আর বর্গাদার নেই। আগে যে পরিমাণে বর্গাদার নথিভুক্ত হয়েছে এখন সেইভাবে বর্গাদারদের নাম আর যাচ্ছে না। কেউ কেউ নতুন নতুন জমিতে চাষ করছে কিন্তু সেই জমি হয়ত মামলায় আটকে থাকার ফলে সেই জমির বর্গাদারকে প্রমাণ পত্র দেওয়া যাচ্ছে না।

সুতরাং বর্গা সম্পর্কে যে সমালোচনা এটা তো আর প্রয়োজন নেই। এখন এই

বর্গায় জমিদারদের বা মালিকদের হাত নেই। তাই নূতন করে বর্গা বাড়ানো যাবে না মামলা যতটুকু আছে সেটা বর্গা প্রমাণ করা মাত্র। সুতরাং এই সমস্ত বর্গার সংখ্যা যদি এক সঙ্গে যোগ করা যায় তাহলে যা হবে, নূতন করে বর্গা আর আসতে পারে না। কতকগুলি ক্ষেত্রে মাননীয় সদস্যরা এখানে উল্লেখ করেছেন, সেই ব্যাপারে আমি ঐক্যমত, বর্গা হস্তান্তর পাট্টা জমির হস্তান্তর এটা একটা সাংঘাতিক ব্যাধি। বর্গা জমির হস্তান্তর হচ্ছে পাট্টা জমির হস্তান্তর হচ্ছে, আইনে বলা আছে হস্তান্তর নিষেধ। কিন্তু এই হস্তান্তর যারা করছেন নিশ্চয় কোথাও দারিদ্রতার কারণে কোথাও বা সাংঘাতিক মানসিক চাপের কাছে এটা তারা করছেন। এই বিষয়ে একটা আলোচনা করা দরকার, একটা নীতিগতভাবে পর্যালোচনা করা দরকার ; এর থেকে কি করে রক্ষা করা যায় বর্গাদারদের পাট্টা হস্তান্তর থেকে। এই ব্যাপারে নিষেধ থাকা সত্ত্বেও সাব-রেজিস্ট্রি অফিসে যে দলিলগুলি করা হচ্ছে, সেখানে আমাদের ভূমি রাজস্ব দপ্তরের কেউ থাকেন না সুতরাং যারা সাব-রেজিস্ট্রি অফিসে আছে তারাও এটা খুঁটিয়ে দেখছেন না, এটা ভেস্টেড কিনা, খাস জমি কিনা। খাস জমি বিক্রি হয় কেন, সেই জায়গাটা না দেখার ফলে পাট্টা জমি হস্তান্তর হচ্ছে বিক্রি হচ্ছে, আর তারাও দেখছে রেভিনিউ আসছে। এখানে শৈলজাবাবু বললেন, বি. এল. আর. ও. অফিসে এক শ্রেণীর অসাধু কর্মচারীর আখড়া হয়ে গেছে। তারা সাধারণ গরিব মানুষের জমিকে অন্যের নামে চালিয়ে দিচ্ছে, সেটা তারা দেখছে না বাস্তবে কি আছে। সেখানে আর একজনের নাম ঢুকিয়ে দেওয়া হচ্ছে, কোনও তদন্ত না করেই সেখানে প্রকৃত যে লোকটা বসে আছে তার নাম উহ্য রেখে। মালিকের নামটা তদন্ত না করে নূতন আর একজনের নাম ঢুকিয়ে দিয়ে সেখানে দুই জনের মধ্যে বিরোধ সৃষ্টি করিয়ে দিচ্ছে। আমরা দেখছি বি. এল. আর. ও. অফিসে ১০/২০ বছর পর্যন্ত এক শ্রেণীর অসাধু কর্মচারী বসে আছেন, তাদের ট্রান্সফার হচ্ছে না, এইগুলি খুঁটিয়ে দেখা দরকার। হয়ত মাননীয় মন্ত্রীর পক্ষে নিচের তলা পর্যন্ত দেখা মুস্কিল, কিন্তু আমাদের বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কারের যে কর্মসূচি সেটা রূপায়ণ করার ক্ষেত্রে এরা অসুবিধার সৃষ্টি করছে। এটা তদন্ত করা দরকার। আর একটি বিষয় আপনি এখানে বলেছেন, শিল্প কলকারখানা ইত্যাদির কারণে কিছু জমি জায়গা দেওয়া হচ্ছে, সবচেয়ে বেশি যেটা বলা দরকার, সেই ৭৮ সালের আদেশ নামার দ্বারা সরকার সেচ এলাকায় ৪ একর, অসেচ এলাকায় ৬ একর রায়তি জমির খাজনা মুকুব করেছিলেন, আমরা অদ্ভুতভাবে লক্ষ করছি যাদের খাজনা মুকুব হওয়া উচিত, সেই রকম চাষীদের খুব বেশি স্পৃহা দেখছি না। আবেদন করার ক্ষেত্রেও তাদের মধ্যে কোনও রকম আকর্ষণ করছি না। এই ব্যাপারে হয়ত আমাদের দপ্তর থেকে ব্যাপকভাবে প্রচারের অভাব, অথবা যারা সরকারি কর্মচারী যারা আবেদনপত্রগুলি করার জন্য বসে আছেন তারা বোঝাতে পারছেন না। হয়ত ওরা ভাবছেন জমির খাজনা যদি না দিই তাহলে জমি থাকবে না। সেই

জন্যই বলছি, এটার ব্যাপারে ব্যাপকভাবে প্রচার করা দরকার। পঞ্চায়েতের মাধ্যমে প্রচার করা দরকার। আর একটা বিষয় দেখি, এই সময়টায় উত্তরবঙ্গ থেকে দক্ষিণ বঙ্গ পর্যন্ত একটা গুরুত্বপূর্ণ সময়।

আমরা বন্যা আসন্ন বলে চিৎকার করছি এবং সেচ দপ্তর নদী বাঁধ মেরামতি করছে না বলে তাদের নানাভাবে দোষারোপ করছি। কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে, নদী বাঁধ মেরামতি করতে গেলে যে জমির দরকার সেই জমি দেওয়ার ক্ষেত্রে বিলম্ব করা হয় বলে সময়মতো বাঁধ দেওয়া যায় না। এই কথা বলে, এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী অসিত মাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তার তীব্র বিরোধীতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাটমোশনগুলো আনা হয়েছে তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমাদের দলনেতা অতীশচন্দ্র সিংহ মহাশয় যে ব্যাখ্যা আপনার কাছে দিয়েছেন, সরকার পক্ষের মাননীয় সদস্য সুভাষবাবু যে ব্যাখ্যা আপনার কাছে দিয়েছেন এবং ফরোয়ার্ড ব্লকের মাননীয় সদস্য যে ব্যাখ্যা আপনার কাছে দিয়েছেন সেইসব প্রশ্নের উত্তর দিলেই আমার অনেক প্রশ্নের উত্তর পেয়ে যাব। যদিও সরকার পক্ষের মাননীয় সদস্যরা আবার বাজেট বরাদ্দকে সমর্থন করেছি। আমাদের ভারতবর্ষ, হচ্ছে একটা কৃষি নির্ভরশীল দেশ। তাই এই বিভাগের গুরুত্ব খুব বেশি এবং আপনি এই গুরুত্বপূর্ণ দপ্তরের দায়িত্ব নিয়েছেন। আমি আপনাকে বলতে চাই, ভূমি এবং ভূমি সংস্কারের দায়িত্ব নিয়ে আপনি কি সফল হয়েছেন? আপনার পরিসংখ্যান, আপনার বাজেট বক্তৃতায় গতবারে যে কথা বলেছিলেন এবারেও সেই একই কথা বলেছেন। গতবরে আপনি যে কথা বলেছিলেন সেই ব্যাপারে আমার প্রশ্ন হচ্ছে কত কেস এখন পেন্ডিং আছে এবং এক বছরের মধ্যে কত কেস আপনি রিলিজ করতে পেরেছেন এবং তা থেকে কত জনকে আপনি জমি দিতে পেরেছেন? এর থেকেই আপনার সফলতা নির্ধারণ করা যাবে। যদি আপনারা ভূমিহীন কৃষকের কথা ভাবতেন, শ্রমিকের কথা ভাবতেন তাহলে এইসব মানুষগুলোর অনেক উপকার হত। কিন্তু আপনারা এইসব মানুষগুলোকে নিয়ে রাজনীতি করছেন। আজকে মানুষের সঙ্গে মানুষের বিবাদটাকে আপনারা বাড়িয়ে দিয়েছেন। ভূমিহীন, যারা পাট্টা হোল্ডার, যারা বর্গাদার, তাদের জন্য তাদের ডেভেলপমেন্টের জন্য কোনও ইনফ্রাস্ট্রাকচার আপনারা তৈরি করতে পারেননি। আপনি সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। ১৯৭৭ সালের আগে নির্বাচনের সময়ে আপনারা বলেছিলেন আপনারা আমাদের ভোট দিন আমরা বর্গাদারের সরকার

হব, কৃষকের সরকার হব, শ্রমিকের সরকার হব।

মানুষ আপনাদের বিশ্বাস করেছিল। নির্বাচনের জয়ের পর মানুষ ২২ বছর অপেক্ষা করেছিল। আপনারা কি করেছিলেন, কি করছেন? যারা প্রকৃত জমি চাষ করেনি, শুধু আপনাদের পার্টির ঝান্ডা রয়েছে, তাদের নামে পাট্টা ইস্যু করেছেন। পুলিশ দিয়ে জোর করে জমি দখল করেছিলেন। তাতেও আমাদের দুঃখ নেই, কেননা—সে কমরেড হোক, পার্টির ক্যাডার হোক, কিন্তু সে গরিব মানুষ। ৭৭ সালের পর যে মানুষগুলোর বর্গা রেকর্ড হয়েছিল, পাট্টা পেয়েছিল, আজকে বামফ্রন্টের ভ্রান্ত নীতি, দুর্নীতি, ব্যভিচারের ফলে তারা আর আপনাদের পার্টিকে সমর্থন করে না। আন-অফিসিয়ালি বলছি, গ্রামাঞ্চলে যারা পাট্টা পেয়ে বর্গা রেকর্ড করেছিল, তাতে লেখা ছিল—যতদিন আমাদের পার্টিকে সমর্থন করবে, কাস্তে-হাতুড়ি-তারা-কে সমর্থন করবে ততদিন এর ভ্যালিডিটি থাকবে, যেদিন সমর্থন থাকবে না, সেদিন থেকে আর জমি চাষ করা চলবে না। এইজন্যই ভূমিসংস্কার এখানে ব্যর্থ হয়েছে। যে বর্গাদারদের সরকার করেছিলেন, যে বর্গাদারদের নিয়ে রাজনীতি করে ছিলেন, আজকে তাদের অধিকাংশই চলে গেছে আপনাদের পার্টি থেকে। আজকে কোন মালিকের হয়ে তারা কাজ করছে। যাদের ১০ কাঠা, যাদের এক বিঘা, বা ২ একর, যাই বর্গা রেকর্ড করুন না কেন, শুধু জমি দিলেই তো হবে না, তাতে চাষ যাতে করতে পারে তার জন্য লোন, কৃষি যন্ত্রপাতি, অনুদান,—এসবের কি ব্যবস্থা করতে পেরেছেন? এসব নিয়ে আপনারা চিন্তা করেননি। প্রত্যেক বছরই পান্ডিত্য দেখিয়ে, জোর গলায়, দারুণ যোগ্যতর মন্ত্রী হিসাবে বাজেট বরাদ্দ পেশ করেন। কিন্তু আপনার ভাঁড়ে কিছু নেই এটা আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে পারি। আমার বিধানসভা কেন্দ্রে দিলীপ মাল বলে একটি ছেলে ১৩ শতক জমি ১৫ বছর ধরে চাষ করছে। সে তার পাট্টা পাওয়ার জন্য দরখাস্ত করেছে। রামপুরহাটের দুলিগ্রাম অঞ্চলের ছেলে, রামগড় ২ নং ব্লক—বি. এল. আর. ও. সাহেব রিপোর্টটা দিয়েছেন, এর কোনও জমি নেই, একদম ভূমিহীন, ১৩ বছর ধরে এই জমি চাষ করে, এর নামে পাট্টা ইস্যু করা হোক। কিন্তু পাট্টা পেয়েছে আপনাদের একজন কমরেড, মাল কমিউনিটির ছেলে, সে একবার নয়, দু বার নয়, তিন বার নয়, চার বার পাট্টা পেয়েছে। বি. এল. আর. ও. অফিস বলেছে দিলীপ মালকে,—আপনার পাট্টা কেন অন্যজন্য পেল জানি না, আপনি চাষ করুন, কিন্তু আপনাকে পাট্টা দিতে পারি না, আমার কাছে এলে বলব—এই ছেলেটাই এই জমি চাষ করে, আমরা যে রিপোর্ট পেয়েছি, সেটা সঠিক, কিন্তু কিভাবে হ'ল জানি না। তার মানে কি মাননীয় মন্ত্রী—পাট্টা যারা ইস্যু করছে, বর্গা যারা রেকর্ড করছে, তারা সমস্তই আপনাদের পার্টির লোক? অফিসগুলোকে তুলে দিন, রাইটার্স বিল্ডিংসকে আলিমুদ্দিন স্ট্রিটে নিয়ে আসুন। প্রত্যেকটা জায়গায় সি. পি. এম.-রে পার্টি অফিস করেছেন, সেখানেই অফিসগুলোকে নিয়ে যান, এই অনুরোধ করছি। কো-

অপারেটিভের মাধ্যমে কিছু ব্যবস্থা করেছেন? অনেক মানুষকে জমি দিয়েছিলেন—অনেক মানুষকে জমি দিয়েছেন সেটা অস্বীকার করব না। কিন্তু আজকে আপনাকে এই বিধানসভায় দাঁড়িয়ে বলি যে, আজকে বিধানসভায় সিটের সংখ্যা যদি বেড়ে যায়, অ্যাকমোডেশন যদি এই জায়গাটায় থাকে, ২৯৪ থেকে ৫০০ জনের সিট এখানে হবে না। মানুষ বাড়ছে, আর আপনার জমি যেটা ছিল, সেটা আছে, শুধু কাগজে কলমে পরিসংখ্যান বেড়ে চলেছে—ভূমি সংস্কারের দারুণ সাফল্য? আজকে তাই এই বাজেটের তীব্র বিরোধীতা করে, কংগ্রেসের আনা কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী কিরিটি বাগদি :** স্যার, ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট রেখেছেন, তাকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আজকে বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করে ছোট প্রান্তিক কৃষকদের মহাজনদের হাত থেকে রক্ষা করেছে। তা যদি না হত, তাহলে আজকে হাজার কৃষক ভূমিহীন হয়ে দাঁড়াত। আজকে বিরোধী বন্ধুরা বললেন যে, তারা বর্গা চাষীদের পক্ষে দাঁড়িয়ে বর্গা রেকর্ড করেছে। আমি একটা ঘটনার কথা বলি যে, বিষ্ণুপুর থানার একজন জোতদার, অমূল্য লোহার বলে একজন চাষীর ৪ কাঠা জমিতে, ফসলের জমিতে আগুন লাগিয়ে দিতে চেষ্টা করেছিল। শুধু তাই নয়, যে সমস্ত কৃষকদের নিজস্ব জমি ছিল, সেখানে আগুন লাগিয়ে ধ্বংস করার চেষ্টা করেছিল। সেটা ছিল কংগ্রেসের আমলা এবং বাঁকুড়ার যে জেলা শাসক ছিলেন, তিনি বর্গাদারের পক্ষে দাঁড়িয়ে, সেই জোতদারের কোমরে দড়ি বেঁধে তাকে বিষ্ণুপুর থানাতে নিয়ে এসেছিল। তার পরিণাম হয়েছিল—তাকে ট্রান্সফার হতে হয়েছিল। বন্ধুরা বললেন পারিবারিক সিলিং তারা করেছে। পারিবারিক সিলিং যে আপনারা করেছিলেন, তারজন্য কৃষকদের প্রচন্ড আন্দোলন করতে হয়েছিল। শুধু তাই নয় পারিবারিক সিলিং করে লাভ কি হল? এক ছটাকও জমি পাওয়া গেল না। সেই জমি কুকুরের হাতে, হাতি, বেড়ালের নামে করে দেওয়া হল। বামফ্রন্ট সরকার অনেক চেষ্টা করে সেই জমি উদ্ধার করে ভূমিহীন কৃষকদের বিলি করেছে। এই তো হচ্ছে আপনাদের সিলিং। তখন ধান ভাঙ্গাতে গেলে রেশন কার্ড দেখাতে হত। আর ৪ বেজে গেলে সেই ধান ভাঙ্গানো বন্ধ হয়ে যেত। অধিকাংশ কৃষকের রেশন কার্ড থাকে না, যার জন্য তাদের আর ধান ভাঙ্গানো হত না। আজকে সেচ এলাকায় ৪ একর, আর অসেচ এলাকায় ৬ একর জমির খাজনা মকুব করা হয়েছে তৎকালীন কংগ্রেস সরকার. বহু জায়গায় যেখানে সেচের নাম গন্ধও নেই সেই সমস্ত এলাকাকে সেচ এলাকা বলে ঘোষণা করে দিয়েছে। সেখানে আদৌ কোনও দিন সেচ হবে কিনা তার কোনও গ্যারান্টি নেই। আজকে ছোট কৃষক, প্রান্তিক কৃষকদের খাজনা রেহাই করার কোনও সুযোগ তারা পাচ্ছে না। আজকে ছোট প্রান্তিক

চাষীদের বিপদে ফেলে দিয়েছেন। আজকে বামফ্রন্ট সরকারের উদ্যোগে সেচের ব্যবস্থার ফলে আজকে কৃষকের ঘরে ভাত উঠেছে। যাই হোক এই বাজেটকে সমর্থন করে, কাট মোশনের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, এই পবিত্র বিধানসভায় রাজ্যের ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী যে বক্তব্য রেখেছেন আমি সেই বক্তব্যের বিরোধীতা করছি এবং আমাদের দলের আনীত কাট মোশনের সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমে মন্ত্রী মহাশয়কে একটা প্রশ্ন করতে চাই। পশ্চিমবঙ্গে ল্যান্ড রিফর্মসের টারগেট পূরণ হয়েছে কি, হয়নি? যদি টারগেট কমপ্লিট হয়ে থাকে ৬৭ নম্বর হেডে ২৭ কোটি ১০ লক্ষ ৩৩ হাজার টাকা এটার কি প্রয়োজনীয়তা, এটা কি খাতে খরচ হবে? ল্যান্ড রিফর্মসের মন্ত্রী ছিলনে বিনয় চৌধুরি। তিনি বলে গিয়েছিলেন টারগেট পূরণ হয়ে গিয়েছে। এই টাকা কি আসন্ন নির্বাচনে খরচ করবেন? যদি না হয়ে থাকে তাহলে ২৭ কোটি ১৪ লক্ষ ৩৩ হাজার টাকা কি এনাফ? মন্ত্রী মহাশয় রে কাছে আমার প্রশ্ন। আমি এবার আমার বক্তব্য শুরু করব। পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারের সাফল্যের কথা বলে রাজনৈতিক সুফল ভাগ করার সাথে সাথে আপনারা মানুষকে বিভ্রান্ত করছেন। পশ্চিমবঙ্গের ন্যস্ত জমির পরিমাণ আপনারা তথ্য দিয়ে প্রকাশ করেছেন। কিন্তু কত সাল থেকে কত সাল তার হিসাব জানানো হয়নি। দ্বিতীয়ত, সরকারি ন্যস্ত জমির যে হিসাব দেখানো হয়েছে তার মধ্যে কারচুপি রয়েছে। সেটা সঠিক করার জন্য দাবি করছি।

[3-50 — 4-00 p.m.]

তৃতীয়ত, যাদের বর্গাদার হিসাবে চিহ্নিত করা হয়েছে তারা ভূমি দাসের অধিকার পাচ্ছে না। তার কারণ আমার এলাকায় দেখেছি যারা ভাগচাষী যারা কংগ্রেসের লোক হয় তারা থানা পুলিশ প্রশাসনের কোনও সাহায্য পায় না। পুলিশ প্রশাসন ধান কাটার সময় ধান তোলার সুযোগ করে দেয় মালিকপক্ষ কে। ১৯৭৮ সাল থেকে মাঠ জরিপের কাজ আরম্ভ করেছে, কিন্তু এই সি. পি. এম. পরিচালিত বামফ্রন্ট সরকার এই ২২ বছরে সার্বিক কাজ করতে কেন সফল হচ্ছে না। তার কারণ আপনাদের বি. এল আর. ও. অফিসে কোনও কাজ হয় না। মন্ত্রী মহাশয় এদিকে আপনার দৃষ্টি একটু সম্প্রসারিত করুন। আজকে গ্রামাঞ্চলের মানুষ এস. ডি. এল. আর. ও., বি. এল. আর. ও. অফিসে ন্যূনতম কাজ কোনও রকম ভাবে তারা পায় না। বাস্তু অধিগ্রহণ আইন ৫৩,৪৯ ধারা বিলিবন্টন হচ্ছে কিন্তু আসল বাস্তুহীনরা পাচ্ছে না। যারা আপনাদের সমর্থক তারা ছাড়া অন্য কেউ পাচ্ছে না। চতুর্থত, আমি বার বার মন্ত্রীর কাছে আবেদন করেছি কিন্তু সফল হয়নি এস. ডি. এল. আর. ও. থেকে শরু করে বি. এল. আর. ও. সমস্ত জায়গায় বলেছি। এই প্রসঙ্গে আমি পরে আসছি। ভেস্টেড জমি ১৯৭২, ৭৩, ৭৪ সালে যা বিলি

হয়েছে এখন দেখা যাচ্ছে সেই ভেস্টেড জমিগুলিই আবার বিলি করা হচ্ছে তাদের। চাষীদের মধ্যে বিবাদ বাড়িয়ে দেওয়া হচ্ছে। আপনাদের ২২ বছরে এই রকম আমরা অনেক উদাহরণই দিতে পারব। যাদের ১৯৭২ সালে পাট্টা দেওয়া হয়েছিল, সেই পাট্টা আবার বিলি করা হচ্ছে এই রকম অভিযোগ এস. ডি. এল. আর. ও. অফিস থেকেই পাওয়া যাচ্ছে। এই চাষীদের বিবাদ আপনারাই বাড়িয়ে দিচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমার ওখানে একটা প্রাইমারী স্কুল আছে। বঙ্গনগর-১ গোবিন্দপুরে একটা স্কুল আছে। আপনি জানেন, একজন কমরেডকে স্কুল ঘর সমেত সবটা পাট্টা দেওয়া হয়েছে। এটা খবরের কাগজেও দেখেছি সেখানে বেগুন চাষ হচ্ছে এবং সেই বেগুন টপকে টপকে ছেলেদের স্কুলে যেতে হচ্ছে। সেখানে পাট্টা সংশোধন করা হল না। ওখানে খুনোখুনি পরিস্থিতি হয়েছিল। আমরা জানি আপনারা শিক্ষাকে শেষ করে দিয়েছেন। কিন্তু প্রাথমিক স্তরে একটা স্কুল বাড়ি একজন এল. সি.-র সদস্যকে পাট্টা দেওয়া হল। আমি মন্ত্রীর কাছে মাস-পিটিশন দিয়েছি, গণস্বাক্ষর সংগ্রহ করেছি প্রত্যেকটি স্তরে বলেছি। আজকে সেখানে বেগুন ফলছে কিন্তু স্কুলে ছেলেরা যেতে পারছে না। এটাই কি আপনাদের ভূমি সংস্কার? আপনারা বড় বড় কথা বলেন যে আজকে ভূমি সংস্কারের ফলে চাষ বাড়ছে। আপনারা শুনে রাখুন যে আপনাদের ভূমিসংস্কারের জন্য চাষ বাড়েনি, চাষীদের ঐকান্তিক প্রচেষ্টায়, ব্যক্তিগত উদ্যোগে চাষ বেড়েছে। আজকে পশ্চিমবাংলায় বেকার সমস্যা তীব্র, কারখানা বন্ধ, মানুষের রোজগারের পথ বঙ্গ। এখন মানুষ বাঁচার তাগিদে তারা চাষের দিকে যাচ্ছে। এতে আপনাদের গর্ব করার কিছু নেই। ভূমি সংস্কার করে এই ২২ বছর ধরে আপনারা পার্টির লোকদের দেখেছেন, পশ্চিমবাংলার সাধারণ মানুষদের দেখেননি। আপনারা ভূমি সংস্কার করেছেন নিজেদের জন্য। আজকে পশ্চিমবাংলার জমি নিয়ে আপনারা এক একটা জমিদার হয়েছেন। আপনারাই এখানে ভাগ্য বিধাতা হয়েছেন।

কিন্তু সাধারণ মানুষ এই জমি সংক্রান্ত বিষয়ে কোনও রকম সাহায্য পাচ্ছে না। স্যার, ইউরোপিয়ান ঘরানার ফুটবল খেলার কৌশল হচ্ছে নিজের দায়িত্বে বল না রেখে অন্যকে দিয়ে দেওয়া। ওরাও তেমনি চিরকাল নিজেদের দোষ অন্যের ঘাড়ে চাপিয়ে দিয়ে থাকেন। পশ্চিমবাংলায় কৃষি উৎপাদনের বড়াই করা ওদের সাজে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা যদি ভূমি সংক্রান্ত দৃষ্টিভঙ্গির পরিবর্তন না করেন তাহলে এ সম্বন্ধে যত বড় বড় কথাই বলা হোক না কেন, কাগজে-কলমে, সংবাদপত্রে, বিভিন্ন পত্র-পত্রিকায় যতই প্রচার ও প্রকাশ হোক না কেন সাধারণ মানুষের কাছে জমি পৌঁছবে না, পার্টির ক্যাডার, যারা ফ্লাগ নিয়ে ঘুরবে তারাই শুধু জমি পাবে। আজকে ঐ স্কুলের সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনেকবার বলেছি, ফটো দেখিয়েছি, সেখানে বেগুন চাষ হচ্ছে। কিন্তু ২৩ বছরে কি হল? আজকে বিচারের বাণী নিভৃতে কাঁদছে। এরা আজকে শরিকদেরও পেটাচ্ছে। আজকে পশ্চিমবাংলায় বি. এল. আর. ও. অফিসগুলোতে কোনও

কাজ হচ্ছে না। পরচার জন্য ২/৩ বছর অপেক্ষা করতে হয়। আজকে গরিব মানুষদের জন্য বি. এল. আর. ও. অফিস কাজ করে না। আজকে অন্যায় ভাবে জমির পাট্টা বিলি করা হচ্ছে। এই কথা আমি এই সভায় মেনশন করেও বলেছি। প্রাক্তন কৃষিমন্ত্রী প্রভাস রায় কাঁটাখালির ১০০ একর সম্পত্তি কৃষি খামার করার জন্য রেখে দিয়েছিলেন। কিন্তু আজকে সেইখানে একজন মালিক ইট-ভাটা করেছে। তাই স্যার, আমি এই বাজেটের বিরোধীতা করে এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী হিমাংশু দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের ভূমি-ও ভূমি সংস্কার মন্ত্রী ১৯৯৯/২০০০ সালের জন্য যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধীতা করছি। গ্রাম-বাংলার মানুষ জমিকে তাদের নিরাপত্তা বলে মনে করেন। জমিকে তারা নিজেদের সন্তানের মতো পালন করেন। তাই এখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে ভূমি সংস্কারকে প্রথম পদক্ষেপ হিসাবে তারা নিয়েছিলেন এবং সঠিক সময়েই এই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। ভূমি সংস্কারের ব্যাপারে আমাদের দুটো কথা বিশেষ ভাবে মনে পড়ে। একটা হচ্ছে, উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত করা এবং বিলি-বন্টন করা। আর, দ্বিতীয় বিষয় হচ্ছে, বর্গাদারকে রেকর্ড-ভুক্ত করে তাদের নিরাপত্তা প্রদান করা।

আমাদের দেশের প্রধানমন্ত্রী ঈশ্বর জওহরলাল নেহেরু গঠন করেছিলেন প্রশান্তচন্দ্র মহলানবীশ কমিশন। সেই কমিশন থেকে জানতে পারা যায়া যে ভারতবর্ষে ৬ কোটি ৩০ লক্ষ একর উদ্বৃত্ত জমি পাওয়া যেতে পারে। সেই উদ্বৃত্ত জমি উদ্ধার করার জন্য আইন তৈরি হল সেই আইন তৈরি করার পর আমরা কি দেখলাম? আমরা দেখলাম আজ পর্যন্ত গোটা ভারতবর্ষে ৬ কোটি ৩০ লক্ষ একর জমি উদ্বৃত্ত হওয়ার কথা, কিন্তু আমরা পেলাম ৭৪.৯৯ লক্ষ একর জমি। কেন এরকম হল? কেন পেলাম না? এর কি কোনও উত্তর কংগ্রেসি বন্ধুরা দেবেন? তখন থেকে কেন্দ্রে এবং রাজ্যে কংগ্রেস ছিল। কিন্তু কেন এগুলো হল না? আজ পর্যন্ত ৭৪ লক্ষ ৯৯ হাজার একর জম উদ্বৃত্ত হল এবং তার মধ্যে বিলি হল ৫৪ লক্ষ ৫০ হাজার একর জমি এবং তার মধ্যে পশ্চিমবঙ্গে হল ২৯ লক্ষ ২৫ হাজার একর জমি। কেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলোতে এই ভাবে হল না? ত্রিপুরা, কেরালা ও জম্মু-কাশ্মীরে হয়েছিল, কিন্তু ভারতবর্ষের বড় বড় রাজ্যগুলো যেমন—উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট, মধ্যপ্রদেশ, উড়িষ্যা এই সমস্ত রাজ্যগুলোতে কংগ্রেস সাসন ক্ষমতায় থাকা সত্ত্বেও সেই সময় কেন ভারতবর্ষে এত কম জমি চিহ্নিত হল এবং কেন এত কম জমি বিলি-বন্টনের ব্যবস্থা হল? একই আইন সারা দেশের

ক্ষেত্রেই প্রযোজ্য। যদি পশ্চিমবঙ্গ পারে, যদি ত্রিপুরা পারে, যদি কেরালা পারে, যদি জম্মু-কাশ্মীর পারে তাহলে ঐ রাজ্যগুলো কেন পারল না? এর উত্তর কি কংগ্রেসি বন্ধুরা দেবেন? পশ্চিমবঙ্গে যে জমি বিলি হল সেগুলো গরিব কৃষক, এস. সি. ও এস. টি. শ্রেণীর মানুষের হাতে গেল। ভারতবর্ষের প্রায় ৪৪ লক্ষ পরিবারকে জমি দেওয়া হয়েছে, তার মধ্যে পশ্চিমবঙ্গে ২৫ লক্ষ ২৯ হাজারের মতো পরিবারকে জমি দেওয়া হয়েছে, এবং এই ২৫ লক্ষ ২৯ হাজারের মধ্যে এস. সি. পেয়েছে প্রায় ৮ লক্ষ ৯১ হাজার পরিবার এবং এস. টি. পেয়েছে ৪ লক্ষ ৯০ হাজার পরিবার। ভারতবর্ষের আর কোনও রাজ্য যেগুলো কংগ্রেস শাসিত সেখানে সমাজের যারা অবহেলিত, দুর্বল তাদের কি এভাবে জমি দিয়েছে? যদি তুলনামূলক ভাবে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা করা যায় তাহলে দেখা যাবে যে এক্ষেত্রে পশ্চিমবঙ্গ প্রচন্ডভাবে সার্থক। এছাড়া পশ্চিমবঙ্গে নানা কারণে যেমন কোর্ট-কেস ও আইনগত অসুবিধার জন্য কিছু জমি বিলি করা যায়নি। কলকাতা হাই-কোর্টের ডিভিশন বেঞ্চের রায়ের ফলে কিছু জমি বিলি করা যাচ্ছে না এবং সেজন্য তার বিরুদ্ধে হাই-কোর্টে অ্যাপিল করার পর স্থগিতাদেশ হয়েছে। আমরা আশা করছি অচিরেই আমরা এর থেকে মুক্তি পাব এবং আমরা আবার জমি বিলি করতে পারব। আজকে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে প্রায় ১৫ লক্ষ পরিবারকে ১১ লক্ষ একর জমি বর্গা হিসেবে দেওয়া হয়েছে। তারা সরকারের কাছ থেকে ঋণ পাচ্ছেন সেই ঋণ তারা শোধও করছেন। এরফলে গ্রামবাংলার মানুষ উপকৃত হয়েছেন। পশ্চিমবঙ্গের প্রায় ৪ লক্ষ ৫১ হাজার ভূমিহীন, বাস্তুহীন পরিবারকে জমি দেওয়া হয়েছে। তবে একটু আইনগত জটিলতার ফলে আরও কিছু বাস্তুহীন পরিবারকে জমি দেওয়া যাচ্ছে না। নিয়ম আছে যে, ১৯৭৫ সালের আগে যারা এখানে বসবাস করতেন কেবল তারাই হোম স্টিড অ্যাক্টে জমি পাবেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব এই আইনের ব্যাপারে ১৯৭৫ সালকে না ধরে ১৯৯০ সাল বা ১৯৯৫ সাল করা যায় কিনা সে ব্যাপারে চিন্তা-ভাবনা করবেন।

তা না হলে এই জমিগুলি আজকে দেওয়া যাচ্ছে না। আজকে বিরোধী দলের নেতা বললেন, ছোট-ছোট জোতগুলি থেকে নাকি ফসল কমে যায়, ফসলের উৎপাদন কমে যায়, কিন্তু পরিসংখ্যানে তা বলে না। আমরা দেখেছি, ১৯৯৬ সালে ৯৩তম বিজ্ঞান কংগ্রেসের রিপোর্টে, সারা বিশ্বে হেক্টর প্রতি যে গড় ধান উৎপাদন হয় তা হচ্ছে ২.৬ টন আর সারা ভারতবর্ষে এটা হয় ১.৬ টন প্রতি হেক্টর। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা দেখেছি, এটা হয় ২.১২ টন প্রতি হেক্টর অর্থাৎ পশ্চিমবঙ্গে ধান উৎপাদনের গড় প্রায় বিশ্বমানের কাছা-কাছি। তাই পশ্চিমবাংলা পর পর ৮ বছর ধান উৎপাদনে প্রথম হয়েছে। আরও আমরা কি দেখেছি, এই সরকার গরিব কৃষকদের খাজনা মকুব করে দিল। যারা ছোট ছোট ৪ একর, ৬ একর জমির মালিক তারা এবং অসেচ এলাকা

খাজনা মকুবের আওতায় এসেছে। কিন্তু কংগ্রেস আমলে কি ছিল? কোথাও দেড় গুণ, কোথাও দুই গুণ, কোথাও তিন গুণ মানুষকে খাজনা দিতে হয়েছে। কিন্তু এখন আর সেই পরিবেশ নেই। পশ্চিমবাংলায় এইসব জমি বিলি বন্টনের ফলে গরিব মানুষের কাছে প্রায় ১ হাজার কোটি টাকা এসেছে। এই ১ হাজার কোটি টাকা তাদের ঘরে উঠছে যেটা আগে জোতদার-জমিদারদের ঘরে উঠত এবং সেই টাকা রোল হত না। আজকে এইসব গরিব মানুষের হাতে টাকা ওঠার ফলে ঐসব টাকা বাজারে আসছে তাদের ক্রয়-ক্ষমতা বাড়ছে এবং তারা শিল্পজাত দ্রব্য কিনতে পারছে। তাই পশ্চিমবাংলা শিল্পের উন্নতির দিকে যাচ্ছে। সর্বশেষে আমি এই ব্যয়-বরাদ্দকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার তীব্র বিরোধীতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করছি। স্যার, বামফ্রন্ট সরকারের মাননীয় মন্ত্রী থেকে শুরু করে প্রায় সমস্ত সদস্যগণ মূল জায়গাটায় যেতে চাইছেন না। কংগ্রেস কেন ভাল করেনি, কেন খারাপ করেছে তার থেকেও বড় কথা আজকে আপনারা ২৩ বছরে পা দিয়েছেন, এই ২৩ বছরে এই সরকারের যে ব্যর্থতা সেই ব্যর্থতার কথা আপনারা স্বীকার করতে চান না, ব্যর্থতার কথা আমরা উল্লেখ করলেও আপনারা তা মানতে চান না। বামফ্রন্টের বিভিন্ন সদস্যগণ বিভিন্ন সময়ে এই সভায় দাঁড়িয়ে দুটি কথা জোর দিয়ে খুব গর্বের সঙ্গে বলেন, ভূমি সংস্কার এবং পঞ্চায়েতি রাজ ব্যবস্থা। আজকে মাননীয় সূর্যকান্ত মিশ্র মহাশয় সব থেকে যে দুটি গুরুত্বপূর্ণ দপ্তর সেই দুটি দপ্তরের দায়িত্ব-প্রাপ্ত মন্ত্রী। আজকে মাননীয় মন্ত্রীর বাজেট বিবৃতিতে লেখা আছে, "৪৮তম জাতীয় নমুনা সমীক্ষা (১৯৯২)-র প্রাপ্ত তথ্য থেকে দেখা যায় যে, পশিচমবঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের অধিকারে থাকা জমির পরিমাণ ৭০ শতাংশ, সর্বভারতীয় ক্ষেত্রে যা মাত্র ৩৪.৩০ শতাংশ।" **উনি** এই পরিসংখ্যান দিয়েছেন ঠিক আছে। কিন্তু আমার প্রশ্ন, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে যে পরিমাণ জমি থাকার কথা—আপনি দয়া করে খোঁজ নিয়ে দেখুন—সেই পরিমাণ জমি ওদের হাতে আছে কিনা? আজকে উত্তরবাংলার জলপাইগুড়ি, কোচবিহার-এর মেখলিগঞ্জ সাব-ডিভিশন, উত্তর-দিনাজপুরের ইসলামপুর সাব-ডিভিশনে যে হাজার-হাজার বিঘা জমি বর্গাদারদের দেওয়া হয়েছিল, পাট্টাদারদের দেওয়া হয়েছিল।

[4-10 — 4-20 p.m.]

আজকে সেগুলি জবরদখল করে বেআইনি চা বাগান করা হচ্ছে। সেখানে সরকারের বর্তমানে যে আইন ও নির্দেশিকা তাকে কোনও গুরুত্ব বা আমল দেওয়া হচ্ছে না। জেলা

প্রশাসনের কর্তাব্যক্তিরা—আমি বলছি না সবাই খারাপ, সবাই দুর্নীতিপরায়ণ কিন্তু তাদের একটা ব্যাপক অংশের সহযোগিতায় তফসিলি জাতি, উপজাতি এবং আদিবাসীদের জমি, পাট্টাদার, বর্গাদারদের জমি নিয়ে সেখানে বেআইনিভাবে চা বাগান তৈরি করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে জমির যে পরিসংখ্যান দিয়েছেন এক্ষেত্রে আমার প্রশ্ন, এই সমস্ত জমি যা জবরদখল বা বেদখল হয়ে গিয়েছে তা বাদ দেওয়া হয়েছে কিনা? আমরা বিভিন্ন সময় খোঁজ খবর করে দেখেছি, রাজ্য সরকারের ভূমি সংস্কার দপ্তর যে পরিসংখ্যান দেন আমাদের কাছে যে এত জমি চা বাগানে চলে গিয়েছে বা এত জমি ইট ভাটাতে চলে গিয়েছে সেখানে কিন্তু আসলে অনেক বেশি জমি তাতে চলে গিয়েছে। উর্বর কৃষি জমি সরকারি আধিকারিকরা রক্ষা করতে ব্যর্থ হয়েছেন। সেখানে তারা আদিবাসীদের, পাট্টাদের প্রটেকশন দিতে ব্যর্থ হয়েছেন। তাদের কারসাজির ফলে আজকে বেশ কিছু মানুষ ভূমিহীন, গৃহহীন হয়ে গিয়েছে এবং তারা যে কোথায় আছে তাদের অনেকেরই খোঁজ খবর পাওয়া যায় না। আবার আমরা যখন জেলাতে যাই তখন আমাদের বলা হয় যে সব ঠিক আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে পশ্চিমবাংলায় প্রায় ২৪০টি চা বাগান আছে। এর মধ্যে ৪০ হাজার একরে উৎপাদন শুরু হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার সবিনয়ে নিবেদন, আপনি যে পরিসংখ্যান দিলেন দয়া করে তা আর একবার খতিয়ে দেখুন। আপনি দেখুন, আপনার দপ্তরের কর্তাব্যক্তিরা আপনাকে যে তথ্য সরবরাহ করেছেন তাতে কতটা জল মেশানো আছে। কারণ, আমরা যতটুকু খোঁজ খবর রাখি তাতে বলতে পারি যে একমাত্র শুধু জলপাইগুড়ি জেলাতেই ছোট, বড় মিলিয়ে প্রায় ১৯৫/১৯৭টি চা বাগান আছে। উত্তর দিনাজপুরের ইসলামপুর মহকুমাতে প্রায় শতাধিক চা বাগান আছে। কোচবিহারের মেখলিগঞ্জে একরকম প্রচুর চা বাগান আছে। আমি দার্জিলিং-এর কথা তো ছেড়েই দিলাম। একটা জেলাতেই যেখানে ১৯৭ ছোট, বড় চা বাগান সেখানে মন্ত্রী মহাশয়, আপনি কোন তথ্যের ভিত্তিতে এই পবিত্র বিধানসভাতে দাঁড়িয়ে বলছেন যে মাত্র ২৪০টি চা বাগান আছে? তাহলে সেখানে যে সমীক্ষা হওয়ার কথা ছিল এবং মার্চের মধ্যে তা শেষ হওয়ার কথা ছিল আজকে জুন মাস শেষ হয়ে গেলেও সেই সমীক্ষার কাজ কি শেষ হয়নি? এর মধ্যেও কি সঠিক পরিসংখ্যান আপনি যোগাড় করে উঠতে পারেননি? তা আপনি পারেননি, কারণ তা যদি পারতেন তাহলে চা বাগানের সংখ্যা যা এখানে দেওয়া আছে সেটা ডবল হয়ে যেত এবং তা প্রায় ৪৮০ থেকে ৫০০ হ'ত। সেই পরিসংখ্যান আমরা সঠিকভাবে পেতে পারলাম না। স্যার, আমার কাছে একটা কাগজ আছে যা একটি চা বাগানের মালিক-এর কাছ থেকে পাওয়া, তাতে দেখা যাচ্ছে যে তিনি যে তিনি ৫৫০ একর জমিতে চা বাগান করবেন বলে ঠিক করেছিলেন, ইতিমধ্যেই তার প্ল্যানটেশন ৫২০ একরে হয়ে গিয়েছে। এরমধ্যে ট্রাইব্যাল ল্যান্ড ৯০ একর, ভেস্টেড ল্যান্ড সরকারি খাস জমি—যা

আজও বন্টন করা সম্ভব হয়নি তা হচ্ছে ৫০ একর এবং পাট্টা হোল্ডার—যাদের কথা এখানে বড় বড় করে বলেন, ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের জমি তার পরিমাণ হচ্ছে ২০ একর। এটা হচ্ছে একটি মাত্র চা বাগানের কথা। উত্তরবঙ্গে এরকমও চা বাগান আছে যেখানে সরকার থেকে আজও তাদের এস. ও. সি. দেয়নি আবার তাদের বাধাও দেওয়া হয়নি। জয়শ্রী টি গার্ডেনের যে জায়গা—৬৫০ একরের উপর, তাতে চা বাগান করা হয়েছে। সেখানে চায়ের গাছগুলি মোটা মোটা হয়ে গিয়েছে। সেই চা বাগানে ট্রাইব্যালদের ল্যান্ড ৩৩০ একরের উপর। আদিবাসীদের কথা সরকারপক্ষ থেকে বড় বড় করে বলা হয়, বলা হয় তাদের নানান রকমের সুযোগ সুবিধা দেওয়া হবে, তাদের রক্ষণা-বেক্ষণ করা হবে, সমস্ত রকমের সুযোগ সুবিধা সরকার তাদের দেবে অথচ দেখা যাচ্ছে সেই আদ্দিবাসীদের জমি জোর করে দখল করে চা বাগানে রূপান্তরিত করে দেওয়া হচ্ছে। তাদের কি উপায় হবে সরকার তাদের জন্য কি ব্যবস্থা করবেন? সরকার হয়ত বলবেন যে আমরা তো তাদের নো অবজেকশন সার্টিফিকেট দিইনি কিন্তু আদিবাসীরা তো তাদের জমিতে চাষ করতে পারছেন না। আজকে সেখানে চা গাছ নেই, সেখানে উৎপাদন শুরু হয়ে গেছে। তারা আমাদের বলেছে যে আদিবাসীদের সঙ্গে আলোচনা করে এটা আমরা করেছি। এটা কি করা যায়? কোনও আদিবাসীর জমি, যিনি আদিবাসী নন, তিনি কি সেই জমি কেনা-বেচা করতে পারেন? এই রকম কোনও আইন সরকারের হয়েছে কিনা সেটা আমি আপনার কাছে জানতে চাই? আপনি জানেন যে এই সরকারের পি. এ. সি.-র একটা রিপোর্ট লে করা হয়েছে। সেখানে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করা আছে ল্যান্ড রিফর্মের উপরে। আজকে সেটা লে করা হয়েছে। তার ৫ নম্বর পাতার ৩ নম্বর প্যারাগ্রাফে সরকারের রাজস্বের ক্ষতির পরিমাণের একটা নির্দিষ্ট তথ্য দেওয়া হয়েছে। আমি আপনার অনুমতি নিয়ে সেটা পড়ে দিচ্ছি। From the Audit Para the Committee came to know that in February 1993 an area of 3.15 acres of vested land in the district of Howrah has been sold by the Patta holders in three deeds executed between September and November, 1983 at a total price of Rs. 1.11 lakh to a co-operative society. In March 1989, the society prayed for long term settlement of the entire 3.15 acres of land in its favour. On hearing from the society, the Department neither enquired into the matter nor took any steps to annual the settlement for irregular and unlawful sale of the said vested land by the Patta holders. The deal thus remained unregularised during the period from 1983 to 1993 owing to inacition on the part of the Department. Had the settlement of land on Patta basis been annulled

in 1983 and ,fresh settlement on long term lease basis initiated, the Government could have earned rent Rs. 48,719 (at the rate of Rs. 4429/- per annum) for 11 years and saami of Rs. 44,290 in lump.. আজকে একটা নির্দিষ্ট ঘটনা যদি দেখি তাহলে দেখা যাবে যে, প্রতি বছর আজ সরকারি বিভাগীয় কর্তাব্যক্তি গাফিলতিতে, তাদের অনীহা, অনাগ্রহের জন্য সরকারি রাজস্ব ক্ষতির পরিমাণ যদি প্রতি বছর ৪৮ হাজার ৭১৯ টাকা হয় তাহলে ১১ বছরে কত টাকা হয়? গোটা পশ্চিমবাংলার যদি এই রকম তথ্য সংগ্রহ করা যায় তাহলে একটা ভয়ঙ্কর রূপ দাঁড়াবে যে কি পরিমাণে সরকারি রাজস্ব ক্ষতি হচ্ছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, এই বিভাগীয় কর্তাব্যক্তি, যাদের জন্য এই ক্ষতি হচ্ছে তাদের বিরুদ্ধে কোনও আইনগত ব্যবস্থা আপনি গ্রহণ করেছেন কি না? মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি আরও প্রশ্ন করতে চাই যে, আজকে যে সমস্ত ক্ষুদ্র, প্রান্তিক তফসিল, আদিবাসী মানুষকে পাট্টা দেওয়া হয়েছে তাদের সকলকে পর্চা দেবার ব্যবস্থা করা হয়েছে কিনা? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যেদিন থেকে ভূমি সস্কার দপ্তরের দায়িত্ব গ্রহণ করেছেন, সেদিন থেকে আজ পর্যন্ত যে সমস্ত ব্যক্তিকে চাকুরি দেওয়া হয়েছে তাদের মধ্যে তফসিল আদিবাসীদের যে সংখ্যক চাকুরি হওয়ার কথা ছিল সেটা আপনি পূরণ করতে পেরেছেন কিনা ১০০ পারসেন্ট রোস্টার হিসাবে, না কি টু বি অ্যাডজাস্টেড বলে ফাইলে নোট দিয়ে ছেড়ে দিয়েছেন? আপনি জানাবেন যে, আপনি দায়িত্ব পাবার পরে আপনার দপ্তরে যে সমস্ত মানুষের চাকুরি হয়েছে, তার মধ্যে তফসিল আদিবাসী যত সংখ্যক চাকুরি পাওয়ার কথা ছিল, সেটা আপনি পূরণ করতে পেরেছেন কিনা? স্যার, ৭ নম্বর এবং ৬১ নম্বর দাবির অধীনে মোট ব্যয়-বরাদ্দ হচ্ছে ২৭৩ কোটি ৬৯ লক্ষ ১৭ হাজার টাকা। এটা গত বারের তুলনায় ৭৪ কোটি ২৩ লক্ষ ১৭ হাজার বেশি। আমার প্রশ্ন হচ্ছে, কেন এই দপ্তরকে টাকা দেওয়া হবে?

[4-20 — 4-30 p.m.]

কারণ দপ্তরের নিজস্ব ন্যায্য পাওনা, সেই টাকা আদায় করতে পারেন না। ইটভাটা, গ্রামেগঞ্জে উর্বর জমি গ্রাস করছে, প্রাকৃতিক ভারসাম্য নষ্ট করছে, খাদ্য উৎপাদন ব্যহত করছে, সেই ইটভাটা বন্ধ করতে পেরেছেন? তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করতে পেরেছেন? উত্তরবঙ্গে উর্বর কৃষি জমিকে চা-বাগানে রূপান্তরিত করা হচ্ছে, প্রাকৃতিক ভারসাম্য নষ্ট করা হচ্ছে, তপসিলি জাতি এবং উপজাতি এবং আদিবাসীদের বঞ্চিত করা হচ্ছে। তার বিরুদ্ধে কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন? তফসিলি জাতি এবং উপজাতিদের চাকুরি থেকে বঞ্চিত করা হচ্ছে এবং এই সমস্ত দুষ্কৃতকারী যারা, যারা এই সমস্ত অপরাধে অপরাধী তাদের বিরুদ্ধে যদি ব্যবস্থা গ্রহণ করতে না পারেন তাহলে এই

দপ্তরকে কেন টাকা দেওয়া হবে? আমি আর একটা প্রশ্ন রাখতে চাই। আপনার বি. এল. আর. ও. এবং জে. এল. আর. ও. দপ্তরের যে পরিকাঠামোর কথা বলছেন, ভূমিসংস্কারের ব্যাপারে ব্লকে যারা দায়িত্বে আছেন সেই ব্লক অফিসে আজ পর্যন্ত সরকারি গাড়ি দিতে পেরেছেন? গ্রামে গিয়ে যারা এই সমস্ত কাজ করবে, গ্রামেগঞ্জে যারা এই অপরাধী অপরাধ তাদের ধরবে তাদের জন্য যদি ব্লকে গাড়ির ব্যবস্থা না করা হয় তাহলে তারা কাজ করবে কি করে? এদিকে জেলাস্তরে রাজ্য স্তরে লালবাতির গাড়ির ছড়াছড়ি। এই সমস্ত কারণে আপনার দপ্তর ব্যর্থ, সেই কারণেই আমাদের এই ছাঁটাই প্রস্তাব। সেই জন্য মন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজেটের বিরোধীতা করে এবং আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব এসেছে তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলেন্দু স্যান্যাল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলি গত বছরের চেয়ে এই বছর অতিরিক্ত ৭১ কোটি টাকার কাছাকাছি যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে, এই মাত্র মাননীয় সদস্য শশাঙ্কবাবু যে বক্তব্য রাখলেন রাখলেন তাতে উনি বলেছেন দেবেন না। আবার খোনে উনি বলছেন যে বি. এল. আর. ও. অফিসে গাড়ি দেওয়া হচ্ছে না। কমপিউটার সব জায়গায় দরকার, খোঁজ নিন আমরা সব জায়গায় কমপিউটার দিতে পারছি না। সব জায়গায় গেলে কাজ ভাল হয়। বি. এল. আর. ও. অফিসে গাড়ি দরকার, বি. এল. আর. ও. অফিসে গাড়ি দরকার এই সব কথা উনি নিজে বলছেন আর টাকার বরাদ্দ এই খাতে না করলে এইগুলি কি আকাশ থেকে আসবে? সেই জন্য এই টাকা বরাদ্দ করতেই হবে। শ্রদ্ধেয় অতীশবাবু এই বাজেটের উপর আলোচনায় অংশে নিয়ে কয়েকটি খুব ভাল সাজেস্টিভ জিনিস রেখেছেন যেটা আমাদের ভাবতে হবে, অবশ্যই ভাবতে হবে। সেটা হচ্ছে উনি বড় জলাশয় সম্পর্কে বলেছেন এবং অকৃষি যে জমিগুলি আছে কৃষকদের মধ্যে বিলিবন্টন করতে। এই সম্পর্কে যদি আইন করার দরকার হয় সেটা নিয়ে ভাবনা চিন্তা করতে বলেছেন। এই জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী পক্ষের যারা বক্তব্য রেখেছেন তাদের বক্তব্য থেকে এবং আমাদের বামফ্রন্টের যারা বক্তা, তাদের বক্তব্য থেকে আমরা অনেক ইতিবাচক দিক পেয়েছি। আমরা নোট নিয়েছি। আমার জন্য ১০ মিনিট বরাদ্দ, সেই জন্য সব বিষয় এই সময়ের মধ্যে বলা যাবে না। আবার সেই সঙ্গে কেউ কেউ কবিতা শুনতে চেয়েছেন। সেই কারণে আমি পরিসংখ্যানের দিকে যাব না। পরিসংখ্যান লাগে আগামী দিনের কাজের জন্য, আগামী দিনে পরিসংখ্যান ভিত্তিক এগোতে গেলে লাগে কাজের সুফল হয়েছে কিনা সেটা দেখা যায় মানুষের দৈনন্দিন জীবনের উন্নতি দেখে। বিগত দিনের পরিসংখ্যানের উপর দাঁড়িয়ে যে ব্যয় বরাদ্দের দাবি করেছি সেটা সঠিক হয়েছে প্রমাণিত হয় সেটা যদি জন-জীবনে প্রতিফলিত হতে দেখি। আমরা দেখছি

গ্রামের যাত্রা প্যান্ডেল। ফাঁকা যায় না, ভরে যায়। আপনারাই বলুন, এটা সত্য কি অসত্য? যাত্রা প্যান্ডেলগুলো ভরে যায়। মন্ত্রী হবার পর মেলায় যেতে হবে উদ্বোধন করতে। আমি যখন এম. এল. এ. ছিলাম তখন এক রকম ছিলাম। এখন এসেছে ঠেলা যেতে হবে মেলা। কি মেলা? কৃষি মেলা, বই মেলা। সেখানে যে সমস্ত বেচাকেনা হচ্ছে, কারা কিনছে? গ্রামের মানুষ সেগুলো কিনছে। বেশিরভাগ জায়গায় এইসব মেলাগুলো ছড়িয়ে গেছে। এই সব থেকে কি প্রমাণ হয়? এটা থেকে প্রমাণ হয় পরিবর্তন এসেছে জীবনে। গ্রামে এখন সিমেন্ট, রড এই সবের দোকান বেড়েছে কিনা? 'মজুর, কৃষক' এই সব যা বলছেন, এমনকি প্রান্তিক কৃষক যারা তাদের বাড়িতেও সিমেন্ট পৌঁছুচ্ছে। তাদের বাড়ি একটু শক্ত হচ্ছে। আপনারা যা বলছেন তা স্ববিরোধী হয়ে যাচ্ছে। এটা হতে পারে যে, ইটভাটাগুলোর যা রাজস্ব দেওয়া উচিত তা দিচ্ছে না। বি. এল. এল. আর. অফিসে বেআইনি হচ্ছে। কিন্তু ইটভাটাগুলো তো হচেছ। টালিভাটাগুলো তো হচ্ছে। কারা করছে? কৃষকরা করছে। লাভ হবে না? সেগুলো কেনাবেচা কারা করছে? এগুলো ভাবতে হবে। যেখানে দুর্নীতি আছে আপনারা সেখানে বলুন। আমাদের সঙ্গে সহযোগিতা করুন। আবেদনপত্র এলে পরে আমরা খতিয়ে দেখছি। সেগুলো আমরা ধরার চেষ্টা করছি যাতে বার করা যায়। গ্রামে মেলা বেড়েছে, মন্ডা-মিঠাই সব বিক্রি হয়ে যাচ্ছে। কেউ বলে না যে, ওগুলো অবিক্রিত থাকছে। অবিক্রিত জিনিসপত্র কিছু থাকে না। আর গাঁয়ের মায়েরা, আপনারা দেখবেন, যখন ভোট দিতে আসেন—আপনারা দেখেন, আমরাও দেখি—তারা যে শাড়িগুলো পরে আসেন, সেগুলো কি খুব খারাপ? তারা একটু ভাল জামা কাপড় পড়ছেন জীবনের একটা পরিবর্তন এসেছে। আমি পরিসংখ্যানের মধ্যে যাচ্ছি না। পরিসংখ্যান এক জিনিস আর জীবন আর এক জিনিস। জীবনে যেগুলো প্রতিফলিত হবে, সেখান থেকেই বোঝা যায় জীবনের মান উন্নত হয়েছে কিনা। জীবনে এগুলো প্রতিফলিত হচ্ছে। তারা ভোট দিতে আসছে, মেলায় যেতে পারছে। আপনাদের যেমন মহিলা সমিতি আছে, আমাদেরও মহিলা সমিতি আছে। মায়েদের জীবনযাত্রায় যে পরিবর্তন হয়েছে, আমি মায়েদের দিকে আপনাদের তাকাতে বলব। কিছু মনে করবেন না, আপনাদের আমলে সৎকার গাড়ি বেরুত। এই আষাঢ় মাসেই বেশি বেরুত। তারা আত্মহত্যা করতেন। কারণ সবাইকে খাবার দিয়ে তবেই তো মায়েরা খান। সৎকার সমিতির গাড়িতে বডিগুলো এই সময়ে দেখতে পাওয়া যেত। এগুলো ভাবুন। আপনারা আইন করেছিলেন। খুব সুন্দর। এই ঘটনা কি অস্বীকার করবেন, এটা কি অনৈতিহাসিক যে, ১৯৫৫ সালে আপনারা এই আইনটা ধরেছিলেন আর ১৯৫৬ সালে পাশ করেছিলেন? এটা অনৈতিহাসিক নয়। মিনিস্টার বলেছিলেন—আমাদের ভারপ্রাপ্ত মন্ত্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় একটা সভায় বলেছিলেন, আমি তার পুনরুক্তি করছি। 'বিল' আর 'উইল' কি এক জিনিস? আপনারা বিল করেছিলেন, কিন্তু উইল ছিল না। ১৯৫৫ সালে আইনটা

ধরেছিলেন, ১৯৫৬ সালে পাস করেছিলেন। কিন্তু '৫৬ সালে আপনাদের উইল ছিল না। ১৯৬৭ সালে আমরা 'উইল' দেখতে পেলাম। আপনারা যাদের 'ক্যাডার, ক্যাডার' বলে বলছেন লালঝান্ডা নিয়ে ছুটছেন, জানেন, ওদেরই ভোটে আপনাদের বাক্স ভরত। ওরা আপনাদের দিকে যেত, আমিও লাফ দিয়ে আপনাদের দিকে চলে যেতাম যদি আপনাদের মধ্যে সেই উইল থাকত। এগুলো একটু ভাববেন। আমাদের গণ জীবনের উন্নতি ঘটেছে এবং ঘর বাড়ির পরিবর্তন ঘটেছে। আলো জ্বলে উঠল সুতরাং আমি একটা কবিতা বলছি এই কাট মোশনের বিরুদ্ধে। আমি সমস্ত কাট মোশনের বিরোধীতা করে কেবলমাত্র একটি কাট মোশনের বিরোধীতা করে তার উপরে এই ছড়াটি পড়ছি। সেটা হচ্ছে যে,

"কৃষ্ণনগর হতে বহরমপর, ভায়া করিমপুর

হবেই হবে রেলগাড়ি, অতি উচ্চে বাঁধা সুরে।"

এইবারও আমরা নদীয়া পর্যন্ত পদযাত্রা করেছি তাতে শশাঙ্কবাবু আপনি এবং আমরা সবাই তো ছিলাম। তাতে আমরা দাবিও করেছি যে, ওই রেল লাইন আমাদের চাই-ই চাই। চাইলে কি ওরা আমাদের কাছ থেকে জমি পেত না? আমরা কি এতই কৃপণ হয়ে গেছি? সুতরাং আমরা যতই চেঁচাই না কেন রেল লাইন হবে না। আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সব সময়ে বঞ্চিত হচ্ছি। এর আগের কেন্দ্রীয় সরকার বঞ্চিত করেছেন, এখনকার সরকারও বঞ্চিত করছেন। অমর্ত্য সেন যিনি নোবেল প্রাইজ পেয়েছেন তিনিও বলেছেন জমি বিলি বন্টনের ক্ষেত্রে আমরা সুফল। অনেক বিদেশি এসেছেন তারাও এই একই কথা বলেছেন। এবা আমি আরেকটি ছড়া শুনিয়ে আমার বক্তব্য শেষ করব—

"গরিবের মধ্যে জমি বিলি

কংগ্রেসি কৃষক এল চলি

লালঝান্ডা কাঁধে"

বাস্তব জগতে আজকে এরই প্রতিফলন হচ্ছে এই জিনিসটা বোঝার চেষ্টা করুন। মানুষকে সাহায্য, সহযোগিতা করার চেষ্টা করুন। এই দপ্তরের যে ব্যয় বরাদ্দকে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যরা যে কাট মোশন এনেছেন আমি তার বিরোধীতা করছি এবং যে বাজেট এখানে আলোচিত হয়েছে

সেই বাজেটের সমর্থনে দু-একটি কথা পরিপ্রেক্ষিতে এই বাজেটের বরাদ্দকে পেশ করতে চাইছি। প্রথমত ওরা অর্থাৎ বিরোধীপক্ষেরা আপত্তি করেছেন যে এই বাজেটের বরাদ্দ করে লাভ কি কারণ কাজ তো শেষ হয়ে গেছে। জমি সংস্কারের কিছু কাজই আর বাকি নেই। কিছুই আর কাজ হচ্ছে না, সেই জন্য বাজেট বরাদ্দের প্রয়োজন নেই। আমি খালি দু-একটি পরিসংখ্যান দেব। প্রতিবারই একই কথা বলতে হয় এবং একটি জবাব দিতে হয়, একই প্রশ্ন একই উত্তর এবং একই কথা বারেবারে বলতে হচ্ছে। তবে নতুন কথা খালি এটাই বলতে চাই যে, আমি কিছু তথ্য দেব। মাননীয় বিরোধী দলের নেতা যে গ্রামীণ তথ্য দিলেন এবং সেখানে যে তথ্য দিয়ে পরিসংখ্যান দিলেন তার কিন্তু কোনও সূত্র থেকে উদ্ধৃত্তি করলেন তথ্যটির সেটা বলেন না। আমি যেটা দিচ্ছি সেটা কেন্দ্রীয় রাজস্ব মন্ত্রী দিয়েছেন। রেভিনিউ মিনিস্টারস কনফারেন্সে রাজস্ব মন্ত্রী সারা ভারতবর্ষের জমি বিলির যে ছবি দিয়েছেন তাতে রাজ্য ভিত্তিক ছবি দিয়েছেন। সেই তথ্যের ভিত্তিতে ৫ বছর আগের এবং ৫ বছর পরের চিত্র তুলে ধরা হয়েছে। শেষ যেটা হয়েছে রেভিনিউ মিনিস্টারস কনফারেন্স ৩০. ৯. ৯৮ তারিখ তার সঙ্গে ৫ বছর আগের ৩০. ৯. ৯৩ সালের কনফারেন্স হয়েছিল তুলনা করে তথ্য দিচ্ছি। সেখানে দেখা যাচ্ছে যে, ৫ বছর আগে সারা ভারতবর্ষের মধ্যে যে জমির ভেস্টিং হয়েছিল সেটা হচ্ছে ৭৩.৫২ লক্ষ একর, সেটা ৫ বছর পরে যে রেভিনিউ মিনিস্টারস কনফারেন্স হল তাতে দেখা যাচ্ছে যে, ৭৪.৯৯ লক্ষ একর। সুতরাং ৪ বছরে সারা ভারতবর্ষে ন্যস্ত হয়েছে বা ভেস্ট হয়েছে ১ লক্ষ ৪৭ হাজার একর জমি।

এই হচ্ছে অবস্থা। গত ৫ বছরে সারা দেশে—এই ১ লক্ষ ৪৭ হাজারের মধ্যে ঐ পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে, তাতে পশ্চিমবঙ্গের অংশ হচ্ছে ৮২ হাজার একর ; মানে ৫৫.৭৫ শতাংশ। সারা দেশে যে পরিমাণ জমি ভেস্ট হয়েছে গত ৫ বছরে তার মধ্যে অর্ধেকের বেশি ৫৫ শতাংশর বেশি হচ্ছে পশ্চিমবাংলায়। যদি আপনি রিলিজ অঙ্ক দেখেন তাহলে এই ৫ বছরে সারা দেশে বিলি হয়েছে ২ লক্ষ ৩৬ হাজার একর। আর তার মধ্যে পশ্চিমবাংলায় বিলি হয়েছে ৮৩ হাজার একর। সারা দেশে যা বিলি হয়েছে তার ৩৫.১৫ শতাংশ বিলি হয়েছে পশিচমবাংলায়। সারা দেশে ভূমি-সংস্কারের জন্য কেন্দ্রীয় সরকারের কোনও একটা বাজেট বরাদ্দ থাকার দরকার আছে—আর সবগুলি রাজস্ব মিলিয়ে বাজেট বরাদ্দ করার দরকার আছে। যদিও এখনও সেই দপ্তরগুলি আছে—তার একটা অন্যতম কারণ হচ্ছে পশ্চিমবাংলা আছে। পশ্চিমবাংলার অংশ দিয়ে সারা দেশ এগুচ্ছে। আমি কয়েকদিন আগে, মাস ২।৩ আগে হবে—আমি তারিখটা ঠিক বলতে পারব না, মনে নেই—১৫ই জুন বৃষ্টি পড়বে, তার মধ্যে জমির যতটা কাজ করার করতে হবে। তা নাহলে জমির পাট্টা দেওয়া মুস্কিল, লোক চাষ করবে। দখল দেওয়াও মুস্কিল। আমরা আধিকারিকদের নিয়ে মিটিং করেছিলাম। ১৫ই জুন

পর্যন্ত, জমির কথা যা বলা হল—বৃষ্টি পড়ার আগে পর্যন্ত আমরা একটু পর্যালোচনা করব, কতটা ভেস্টিং হয়েছে, কতটা বিলি হয়েছে। আমি দেখেছি এই তিন মাসে গড়ে ১ হাজার একর জমি ভেস্টিং হয়েছে এবং প্রায় সমান পরিমাণ জমি একটু উনিশ বিশ হবে, বিলি হয়েছে, আমি বলছি—কোথায় এই রেকর্ড আছে? সারা দেশের যে চিত্র, আর আমরা যেটা করেছি, সেটা শুনলেন, সেটা খালি জমি বিলি আর রেকর্ড শুধু নয়, এছাড়াও আরো কিছু কাজ আছে, আমরা যা করছি। দপ্তর শুধু এটাই করে না আমরা আরো কিছু কাজ করেছি, যেগুলি আপনারা করেননি, জমির রেকর্ড কম্পিউটারাইজড করা। আমরা ঠিক করেছি বছরের শেষাশেষি প্রায় সমস্ত মৌজা পশ্চিমবঙ্গে, শহরের কিছু বাকি থাকবে—প্রায় সমস্ত মৌজার জমির রেকর্ড আমরা কম্পিউটারাইজডভুক্ত করে ফেলব। আমরা ইতিমধ্যে প্রায় এক শতাধিক ব্লকে এই সমস্ত রেকর্ড দিতে আরম্ভ করেছি। এখন আপনি গেলেন একটা পরচা চাইলেন দরখাস্ত করলেন—আগে কবে পাবেন তার ঠিক ছিল না—সঙ্গে সঙ্গে কম্পিটিউরাইজড প্রিন্ট একটা করে দেবে। এই যে জিনিসগুলি এগুলি কি আমরা তুলে দেব— এই যে কাজ আমরা করছি? আমরা সেটেলমেন্ট সার্ভে অপারেশন করছি। ফাইনাল রেকর্ড পাবলিশ হয়নি, কয়েক শত মৌজা বাদে আমরা তো সেগুলি করে ফেলেছি। এই কাজটা কি আমরা তুলে দেব? আমরা যা জমি অধিগ্রহণ করছি, রেইল থেকে আরম্ভ করে শিল্প থেকে রাস্তাঘাট থেকে আরম্ভ করে, বিদ্যুৎ কেন্দ্র থেকে যেখানে যা দরকার হচ্ছে সেটা করছি, এই কাজ কি আমরা বন্ধ করে দেব? না, কাজ আমাদের অনেক আছে, এবং সবচেয়ে বড় কাজ হচ্ছে, যে সাফল্য আমরা অর্জন করেছি, জমির বিলির মধ্যে দিয়ে সেটাকে ধরে রাখ। কারণ সেটা আক্রান্ত হচ্ছে। নতুন যে অর্থনৈতিক নীতি হয়েছে, এটা আপনারা দেখেছেন, যে, আজকে আর পরিকল্পনা কমিশনের দলিলে ভূমি-সংস্কারের কথা উল্লেখ করা হয়। একটা প্যারাও আছে, নাইনথ্ প্যারার ডকুমেন্টটা যদি পড়ে দেখেন আপনারা—আগে অনেক কথা বলা হত, করা কিছু হত না। কিন্তু বলা হতো। এখন সেকথাও উল্লেখ করা হচ্ছে না। একটা প্যারা আছে, ভূমি-সংস্কারের বিরুদ্ধে যা কিছু এটা সামগ্রিক পরিমণ্ডলে, সারা দেশের বিশ্বায়নে, দেশে আমাদের উদারনীতির নামে তৈরি হয়েছে, এই সাফল্যগুলি রক্ষা করাটা আবার গুরুত্বপূর্ণ ব্যাপার। এখানে ৯৫-৯৬ সালে এগ্রি সেনসাস একটা বেরিয়েছে, এটা এখানে সবাই বললেন, শশাঙ্কবাবু সহ অনেকে বললেন। এটা কতবার বোঝাতে হবে, আমি জানিনা। এগ্রিকালচারাল সেনসাস যে তথ্যটা বের হয় সেটা হচ্ছে অপারেশন হোল্ডিং, জমির মালিকানা নয়। সে কতটা জমি চাষ করছে, কতটা জমি তাদের দেখান আছে, এটা দিয়ে এগ্রিকালচারাল সেনসাস অপারেশান বের হয়। আমরা ৯১-এর বাজেট বইতে যে তথ্য দেওয়া হয় তখন আমার কাছে এই তথ্য ছিল না। কারণ সেটা বাজেট বই ছাপার পর বেরিয়েছে। ৯১ সালে আপনি দেখিয়েছেন, আমরা জাতীয় নমুনা সমীক্ষার

তথ্যে দিয়েছি, যে, ৭০ শতাংশ জমি ক্ষুদ্র প্রান্তিক কৃষকদের হাতে রয়েছে। এখন ৯৫-৯৬ সালেতে যেহেতু তথ্য আমাদের হাতে এসেছে, কৃষি সমীক্ষায় এগ্রিকালচারাল সেনসাস এর ডাটার যেহেতু রিপোর্ট আমাদের হাতে এসেছে, সেখানে আমরা দেখছি যে ৭০ থেকে বেড়ে এখন ৭২ শতাংশ হয়েছে ; ৭১.৯৯ শতাংশ। সেইজন্য ৭২টা বলছি এখন। ২ শতাংশ বাড়িয়েছি। এট্া আজ বলছি কারণ এটা খুবই গুরুত্বপূর্ণ। কারণ এই ৫ বছর ছিল উদারনীতির বছর। আমাদের আশঙ্কা করার কারণ ছিল, এই ৫ বছরে ছোটদের হাতে যে অপারেশনাল হোল্ডিং ছিল, যে জমিটা রয়েছে, সেটাও হয়ত চলে যাবে ওদের হাত থেকে, জমির কেন্দ্রীভবন হবে।

[4-40 — 4-50 p.m.]

সেটা হয়ত চলে যাবে ওদের হাত থেকে, এর ফলে জমির কেন্দ্রীভবন হবে। এটাই হচ্ছে ট্রেণ্ড বাকোঁসার দুনিয়ার। অন্যান্য রাজ্যের দিকে আপনি তাকিয়ে দেখুন কি হয়েছে, আর এই একটা রাজ্য যেখানে ৭০ থেকে ৭২ শতাংশ হয়েছে অপারেশন হোল্ডিঙে। আপনি দারিদ্র্যের কথা বলেন, দারিদ্র্যের তথ্যটা দেখুন। লাখরাওয়ালা কমিটি—প্ল্যানিং এক্সপার্ট গ্রুপ, শেষ তথ্য বার করেছে। আর ১৯৭৬ সালে আপনাদের সময়কার তথ্যটা দেখুন, আর আমাদের সময়কার তথ্যটা দেখুন। গ্রামীণ দারিদ্র্য—আপনারা বললেন জমি বিলি করে কি হবে? আমি তো অনেকবার বলেছি আই. এল. ও-তো সুনির্দিষ্টভাবে বলছে যে, ভারতবর্ষে পাঁচ পারসেন্ট জমি যদি পূর্ণবন্টন হয় তাহলে দারিদ্র্য ৩০ শতাংশ নেমে আসতে পারে। আমরা তো আমুল ভূমি-সংস্কার সেইভাবে করতে পারিনি। আপনারা সব বললেন আমরা নাকি জনগণতান্ত্রিক বিপ্লব করে ফেলেছি। আমরা কখনোই কিন্তু এই কথা বলিনি। তারজন্যই আমাদের আরও অনেক দূর যেতে হবে, তখন আপনারা কোথায় থাকবেন জানিনা। আমরা খুব সীমিত ভূমি-সংস্কার করেছি। আপনারা বলেছেন গ্রামীণ দারিদ্র্য, ১৯৭৬ থেকে ১৯৯৩-৯৪ পর্যন্ত ৪৫ শতাংশ হয়েছে, এটা কোথায় পেলেন আমি জানিনা। এটা এখন ২৭ পারসেন্ট হয়েছে। আপনারা যদি দেখেন এই ২৭টাও কিন্তু সব রাজ্যের মধ্যে সর্বোচ্চ কমেছে।১৯৯৪-৯৫ সালে কেন্দ্রীয় সরকারের উদার নীতির ফলে দারিদ্র্যের পরিমাণ বেড়েছিল, কিন্তু একমাত্র ব্যতিক্রম হচ্ছে পশ্চিমবাংলা, এখানে কিন্তু কমেছে। যত রাজ্য কমেছে, তার মধ্যে সব থেকে কমছে পশ্চিমবাংলায়। আপনারা প্রত্যেকবার আলোচনা করতে গিয়ে বলেন, কংগ্রেস আমলে কত বিলি করা হয়েছে এবং যুক্তফ্রন্ট আমলে কত বিলি হয়েছে? এখানে আমি অনেকবার বলেছি, আবার বলছি, অনুগ্রহ করে আপনি লিখে নিন। ১৯৭৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত বিলি করা হয়েছিল ৩,৬৯,৩০১ একর। ১৯৭৭ সালের পর ১৯৯৪ পর্যন্ত বিলি হয়েছে ৫,১১,০৮৫ একর। এটাই হচ্ছে তথ্য। ভেস্টিভের তথ্যটা আমি আগেও দিয়েছি, তাই

তথ্য দিয়ে আমি বক্তব্যকে ভারাক্রান্ত করতে চাইছি না। আপনারা বার. বার বলেন যে জমি বিলি করেছেন সেই জমি দিয়ে কি হবে? গড় যদি ৮৫ লক্ষ পরিবারকে দশ লক্ষ একর জমি বিলি করি, তাহলে ৪০ ডেসিমেল বা ৪০ শতক মাথাপিছু পড়ে। এই ৪০ শতক জমি নিয়ে তাদের কি সুবিধা হচ্ছে এই ব্যাপারে আপনারা প্রশ্ন তুলেছেন। এই ব্যাপারে আমরা একটা সমীক্ষা করেছি। যেহেতু আপনারা বার বার বলেন এবং আমাদের মনেও এই ব্যাপারে প্রশ্ন দেখা দিয়েছে সেইজন্যই আমরা সমীক্ষাটা করেছি এবং এই বছরেই মাস দুয়েক আগে তার বইটা বেরিয়েছে। আপনি যেহেতু বিরোধী দলের নেতা। তাই আপনাকে একটা কপি আমি বিনা পয়সায় দিতে পারি, কিন্তু আপনাকে লোক পাঠাতে হবে। আমি তো আপনার বাড়িতে গিয়ে আসতে পারব না। ১,৩০,৫৭৫ জন পাট্টা সমীক্ষার যে রিপোর্ট বেরিয়েছে, ১,৩৩,৫২৫ জনের মধ্যে সম্যাম্পেল হয়েছে, তাতে দেখা যাচ্ছে ৯৪.৬৮ পারসেন্ট হচ্ছে প্রথম প্রজন্মের পাট্টাদার, অর্থাৎ ফার্স্ট জেনারেশন পাট্টাদার। আর বাকি ৪.৩২ শতাংশ পাট্টাদার হচ্ছে, বাবা পাট্টা পেয়েছিলেন এখন তিনি উত্তরাধিকার সূত্রে পেয়েছেন—ধরে নেওয়া আপনার আমলে যারা পেয়েছিলেন। এর থেকে কি বোঝা যায় আপনাদের সময়ে বেশি পাট্টা বিলি হয়েছে। জমি বিলির কাজটা আপনাদের সময়ে বেশি হয়েছে?

ঠিক আছে পাট্টা পেয়েছে। কারা পেয়েছে? বলছেন পার্টির লোকেদের দিয়েছি। এটা আপনারা বারবারই বলেন। কিন্তু সমীক্ষায় দেখা যাচ্ছে, পাট্টা যারা পেয়েছে, তাদের মধ্যে ৮৫.৪৯ শতাংশই ভূমিহীন ছিল। আর বাকি ১৪.৫১ শতাংশ—তাদের কিছু কিছু ছিল। নিয়ম হচ্ছে, যদি এক একরের কম হয় তাহলে পেতে পারে। তারা কখন পেয়েছিল জানি না, কিন্তু ভূমিহীনরা পাট্টা পেয়েছে। সেই জমি কি তাদের দখলে আছে, না বিক্রি করে দিয়েছে? দেখা যাচ্ছে ৮৭,২৯ শতাংশই পাট্টা নিজেদের দখলে রেখে চাষ করছে। এটা কি মামুলী ব্যাপার, এরকম একটা বাজার অর্থনীতি, উদার অর্থনীতির সামনে দাঁড়িয়ে? এবং, এর মধ্যে ৭৫ শতাংশ নিজের জমির উন্নয়নের জন্য অর্থ বিনিয়োগ করেছে। এটা কম বড় কর্তা নয়। পাট্টাদারদের ৮৭ শতাংশেরই কোনও না কোনও সেচের ব্যবস্থা আছে, অনেকেই জমিতে চাষ করার জন্য ৫০০ টাকা দিয়ে পর্যন্ত জল কিনেছে। ৮৪ শতাংশ উচ্চ ফলনশীল বীজ ব্যবহার করছে, আর ৮৫ শতাংশ আধুনিক ফার্টিলাইজার—সার ইত্যাদি ব্যবহার করছে। ১৭ শতাংশ মহাজনী ঋণের উপর নির্ভরশীল। ৮৩ শতাংশ ব্যাঙ্কের ঋণ পরিশোধ করেছে। ৮৭ শতাংশ বা তার চেয়ে কিছু বেশিই জমি চাষ করা ছাড়া ডাইভার্সিফিকেশন করেছে—হয়ত প্রাণী পালন করছে, বা কুটির শিল্প করছে, ছোটখাটো দোকান বা ব্যবসা করতে বাড়তি উদ্যোগ নিয়েছে—ঐ জমির উপর দাঁড়িয়েই। আজকের পশ্চিমবাংলার গ্রামীণ উন্নয়নের এই চেহারা কি আগে আমরা ভাবতে পারতাম? এদের ' ''ময়ে প্রাইমারি স্কুলে যাচ্ছে। আগে

এত সংখ্যায় যেতে পারত? এদের ৭৪ শতাংশ রোগ-প্রতিরোধ টিকা নিচ্ছে। শুধু তাই নয়, ডাইভার্সিফিকেশন নয়, তার সঙ্গে সামাজিক ক্ষেত্রে তাদের যে অগ্রগতি হচ্ছে, এইগুলিকে বাদ দিয়ে কি ভূমি-সংস্কার ভাবা যায়? আরও কেউ কেউ বললেন, ছোট উদ্যোগের জমিতে বেশি ফসল হয় না, ইত্যাদি। সেই তথ্য আগেই দিয়েছি, এখন আর দিচ্ছি না। এখানে রয়্যালটি নিয়ে বলেছেন, আগেও বলেছেন। এবারে ৭৫৫ কোটি থেকে কমে ৭৪২ কোটি হয়েছে। এটা আমাকে বলে লাভ নেই, এর মধ্যে কয়লা, চা, ইত্যাদি আছে। যেটা এখানে জিজ্ঞেস করেছেন—ল্যাণ্ড রেভিনিউ, সেটা তে তো আমরা একজামপশন দিচ্ছি, ছাড় দিচ্ছি, এবং সেটা কার্যকর করার জন্য বিশেষ উদ্যোগ নিয়েছি—বাজেট বক্তৃতায় সেসব তথ্য দেওয়া আছে। মাইনর ইরিগেসন নিয়ে যেটা বলেছেন, সেটা ঠিকই। কোনও বছর এরিয়ার কালেকশন বেশি হলে সেটা বেশি দেখায়, আর আপ টু ডেট কালেকশন হলে কম দেখায়। আরও বাস্তবতা আছে। ইট ভাটা নিয়ে কথা হয়েছে। আমাদের ৬০০-এর বেশি ইটভাটা আছে, যেগুলো মহামান্য আদালতের নির্দেশে চলছে, আমাদের সরকারি নির্দেশে নয়। আর, এমনিও আছে। আমাদের ক্যয়ারি পারমিট নেই, এগুলো আছে। আমরা অনেক তথ্য ইত্যাদি বার করে দিয়েছি। আমি শুধু আপনাদের একটা উদাহরণ দিচ্ছি—একটাই আমার খেয়ালে আছে। ওটা ভাঙবার জন্য আমাদের অফিসার গিয়েছিল। ওরা কোর্টে গিয়ে মামলা করেছিল—পয়সা আছে তো। কিন্তু আমাদের অফিসার জামিল পেল না, চাকরি যায় যায় অবস্থা।

[4-50 — 5-02 p.m.]

চাকরি যায়, যাই হোক, আমরা দাঁড়িয়েছিলাম ওর পাশে। কিন্তু ওদের টাকা পয়সা আছে। হয়ত স্থানীয়ভাবে সমর্থনও আছে। যারা বলছেন, তাদের বলছি যে, ব্যাপারটা খুব সহজ নয়। আমরা বলছি আপনারা সহযোগিতা করুন। মানুষকে বোঝান। এলাকায় যারা বে-আইনিভাবে কোনও কিছু করছেন, এতে পরিবেশ দূষিত হচ্ছে, মাটি নষ্ট হচ্ছে, তারা যদি সেখান থেকে সক্রিয় সাহায্য পায়, তাহলে আমাদের পক্ষে ধরা মুশকিল হবে। আমরা সবারই সাহায্য চাই। তবে আমরা এগিয়েছি অনেকটা। আমাদের আরও যেতে হবে। আপনারা এখানে ১৯৮১ থেকে ৯১-এর সেনসাসে এগ্রিকালচারাল ওয়াকার্সের হিসাব দিয়েছেন। এটা আমি আগেও বলেছি। আবারও পুনরাবৃত্তি করছি। ১৯৮১ থেকে ৯১ এর মধ্যে সারা দেশে এগ্রিকালচারাল লেবারের, কৃষি শ্রমিকের সংখ্যা বেড়েছে। নিয়মই তাই। এটা বাড়বেই। পারসেন্টেজ সারা দেশে সব রাজ্যেই বাড়ছে। একটা রাজ্য ব্যতিক্রম। মেন এগ্রিকালচারাল পারসেন্টেজ যদি ধরেন, তাহলে দেখবেন যে, পশ্চিমবঙ্গে ১.৭৫ শতাংশ কমছে। যে যাই বলুক, আমি আপনাকে আগেও বলেছি তাদের সঙ্গে সহমত পোষণ নাও করতে পারি। একটা রাজ্য সেখানে পারসেন্টেজ মেন এগ্রিকালচারাল

লেবার পোর্শান কমেছে। অনেকে বলেন রিপিজেন্টাইজেশন, ডিপিজেন্টাইজেশন হচ্ছে *এখানে*। আমি স্যার, সেই বিতর্কে যাচ্ছি না। আপনারা টিকা টেনেন্সির কথা বলছিলেন। গতবারও বলেছিলাম যে, সংশোধন করব। আমরা সংশোধন করেছি। বিল তৈরি হয়ে আছে। আইন দপ্তরের অনুমোদনের অপেক্ষায় আছে। অনুমোদন যদি ক্যাবিনেটে যেতে পারে, তাহলে এই অবস্থায় আমি নিয়ে আসতে পারি। এটা আপনাকে বলতে চাচ্ছি যে, চা বাগান নিয়ে অনেক কথা হয়েছে। আমি আগেও বলেছি যে, অনেক খুঁটিনাটি সমীক্ষা করতে হয়েছ। এটা আমরা করেছি। কাজ কিছু এগোচ্ছে না, তা নয়। আমার কাছে তথ্য আছে। আমার মনে কিছুদিন আছে কোয়েশ্চেনের জবাব আমি দিয়েছি, সেখানে ডিটেলস আছে। তাও আমার কাছে আছে। যদি আমি সময় পাই পড়ে দিতে পারি। কিন্তু আমি বলছি যে, সমীক্ষার কাজটা অনেকটাই এগিয়ে গেছে। কিন্তু মুশকিল হচ্ছে আপনারা বুঝবেন যে, চা বাগান এর রেগুলারাইজেশনের জন্য কেউ আসেনি। দরখাস্ত কেউ করেনি। দ্বিতীয় হচ্ছে—আপনারা বলছেন যে, বে-আইনিভাবে জমি নিয়ে নিয়েছে। কিন্তু তারাও কেউ দরখাস্ত করছেন না যে, তাদের জমিটা নিয়ে নিয়েছে, এই ব্যাপারে পদক্ষেপ গ্রহণ করার জন্য। বে-আইনি কি বে-আইনি নয়, সেটা পরে হবে। তৃতীয় হচ্ছে—এই কথা বারবার বলেছি আপনাদের কিন্তু আপনারা বুঝতে ব্যর্থ হয়েছেন। একজন যদি ধান চাষ না করে চা চাষ করেন, তাহলে তারজন্য কনভারশন লাগে না। এটা আইনত কোনও দন্ডনীয় নয়। এতে কোনও ভাবেই বাধা নেই। টি এগ্রিকালচারের মধ্যেই পড়ে। কেউ যদি নন এগ্রিকালচার লিজ নিয়ে চা চাষ, করেন, তাহলে তাতে কোনও বাধা নেই। এই আইনটা তো আপনি জানবেন? এরজন্য কনভারশন লাগে নাকি? সেইজন্য নিজের জমিতে যদি কেউ চা চাষ করেন, বা সেলিং এর মধ্যে জমি রেখে কেউ যদি চা চাষ করেন, আপনি তাকে কোনওভাবেই বাধা দিতে পারেন না। আমরা দেখছি যে, কোথাও কোনও টাইবাল ল্যান্ড নিয়ে নেওয়া হয়েছে কিনা। (ভয়েজ ঃ এখানে বারবার বলা হয়েছে ইন্ডাস্ট্রিয়াল হাউস তারা চাষীদের জমি নিয়ে চা বাগান করেছে। ইট ইজ নট দ্য সেম অ্যাজ। এগুলি সবই হচ্ছে ইরিগেটেড ল্যান্ড। এই ব্যাপারে পদক্ষেপ নিন।)

আমি আপনাকে খেয়াল করে দিচ্ছি যে, সেটাও বে-আইনি নয়। বড় ইন্ডাস্ট্রিয়াল হাউস জমি কিনে সিলিং এর বাইরে চা চাষ যদি করে, এখানে পাস হয়েছে, বিলে, আপনারা সেটা জানেন। আপনারাই অ্যামেন্ডমেন্ট করেছেন। স্টেট অ্যাকুইজিশন ল্যান্ড অ্যান্ড এল আর অ্যাক্ট এ ছিল যেটি গার্ডেনের জন্য সিলিং লাগে না। আপনার এটা খেয়াল আছে তো? পুরানো আইনে এটা আছে। অপনারাই এটা করেছিলেন। আপনার স্বর্গীয় পিতৃদেবই এটা করেছিলেন। এটা নিশ্চয় আপনি জানেন? ফ্যাক্টরি, মিল ওয়ার্কশপ টি গার্ডেন এলাকায় আছে। কেনার ব্যবস্থা করেছি। তবে পারমিশন নিতে হবে। আমি

বলছি রেগুলারাইজেশনে রাখছি। কিন্তু আপনি পুরনো আইন যদি ধরেন সিলিং এর বাইরে জমি রেখে চা যদি চাষ করে তাকে ধরবার কোনও আইন নেই। তাকে কোনও ভাবে বেআইনি বলা যায় না।

**শ্রী সৌগত রায় ঃ** এই আইনটাই তো আমরা করতে বলছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** টি ইজ এ ইন্ডাস্ট্রি এটা কেন বুঝতে পারছেন না।

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মানেটা আপনারা বুঝুন। আইন তো আপনারাই করেছিলেন। আপনারাই তো মন্ত্রী ছিলেন। আর এখন কেন বুঝতে পারছেন না। বেআইনি একটাই সেটা হচ্ছে ট্রাইবালদের জমি কেউ নিয়ে নেয়। সেগুলো আমরা দৃঢ়তার সঙ্গে বলছি। ট্রাইবালদের জমি কেউ নিয়ে নেয় বিনা পারমিশনে, পাট্টাদারদের জমি কেউ নিয়ে নেয়, বিনা পারমিশনে আমরা দৃঢ়ভাবে পদক্ষেপ নেব। সমীক্ষার তথ্যাবলি পেলে এক সঙ্গে ব্যবস্থা নেব।

......(ভয়েস অন দি অপোজিশন বেঞ্চ ঃ চা-বাগানের মালিকরা আপনার সঙ্গে দেখা করেছে?).......

চা বাগানের মালিকদের ডেকেছিলাম। তারপর কেউ কেউ বলেছেন কেস করতে গিয়ে কত খরচ হচ্ছে। সে তো আমি আমার বাজেটে বলেছি। আমাদের ৫০ হাজার মামলা আছে। এক লক্ষ ৯৪ হাজার একর জমি আটকে আছে। কেউ কেউ বলেছেন ট্রাইবুনালে এত খরচ ধরে ছিলেন কেন খরচ হয়নি। ট্রাইবুনাল তো অ্যাপয়েন্টই হয়নি। ট্রাইবুনালের কাজ তো পুরো শুরুই হয়নি। কোর্টের ইঞ্জাংশন হয়ে সেটা আটকে আছে। কাজেই আমাদের খরচ হয়নি। কেউ কেউ বললেন কনসোলিডেশন এত ধরেছিলেন। কনসোলিডেশন হয়নি তাই খরচ হয়নি। আমাদের অবস্থান আমরা বলেছি। কনসোলিডেশন হচ্ছে স্বেচ্ছামূলক। কেউ করতে চায় হবে, জোর করে কনসোলিডেশন হয় না। এই আইন তো আগে থেকেই আছে। আমাদের আসার আগে থেকেই আছে। কাজেই সেজন্য কনসোলিডেশন এর একটা ধরে রাখা আছে। এইগুলো তো কথার কথা। আর কেউ কেউ বলেছেন অফিসের কথা। সেখানে ট্রান্সফার হচ্ছে না ১০/২০ বছর ধরে। সুনির্দিষ্ট অভিযোগ পেলে বলবেন। এইগুলো বেশির ভাগ ডিস্ট্রিক্ট লেভেলে। এখান থেকে ১০/২০ বছর কেউ থাকতে পারে না। আর দুর্নীতির বিষয়ে কেউ বলেছেন। এসব তো আছে। সাধারণভাবে আছে। আমরা তো এর বাইরে না। আমি একটা দৃষ্টান্ত বলতে পারি। একজন এসে বলল মিউটেশন করতে হবে পয়সা চাইছে। আমি বললাম ঠিক আছে পয়সা দিন। তবে আমি সঙ্গে সঙ্গে ডি. এম., পুলিশ স্টেশনকে বললাম নোটে সই করে দিন। পয়সা যখন দিতে যাবে, দিতে গিয়েছিল, দিয়েছে, ধরা পড়েছে, অ্যারেস্ট হয়েছে, সাসপেন্ড হয়েছে। ব্যবস্থা নিয়েছি। সুনির্দিষ্ট অভিযোগ পেলে আমাদের স্বদিচ্ছা রয়েছে

কি করে ব্যবস্থা নিতে পারি। একেবারে প্রশাসনে এই রকম অবস্থা চলছে, অচলাবস্থা চলছে, কোথাও কেউ ট্রান্সফার হচ্ছে না। না, এইরকম একটা অবস্থা এখন আর নেই। কেউ কি বলতে পারেন যে গত কয়েক বছরে নতুন করে এখন আর চা—বাগান হয়েছে, করতে পেরেছে। পারেনি। সেজন্য সুনির্দিষ্টভাবে বললে আমরা ব্যবস্থা নিতে পারি। আমি আর আমার কথা বাড়াতে চাই না। আমি আমার কাজের বিবরণী দিয়েছি। আমার যে বাজেট বরাদ্দ তা আমি পেশ করেছি সেটার অনুমোদন আমি আপনাদের কাছে চাইছি। কাট মোশনের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 7

The motions that the amount of the emand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 246,54,84,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029—Land Revenue and 5475—Capital Outlay on Other General Economic Services" during the year 1999-2000. (This is inclusive of a total sum of Rs. 81,36,10,000 already voted on account).

Was then put and agreed to.

## Demand No. 61

The motions that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 27,14,33,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during the year 1999-2000. (This is inclusive of a total sum of Rs. 8,95,73,000 already voted on account).

Was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.02 p.m. till 11 a.m. on Thursday, the 1st July, 1999, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday. the 1st July, 1999 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 6 Ministers of State and 115 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

**সুন্দরবন সংরক্ষণে বৈদেশিক সহায়তা**

*৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) একথা কি সত্যি যে, সুন্দরবনের গরান, সুন্দরী প্রভৃতি গাছ এবং রয়্যাল বেঙ্গল টাইগার সংরক্ষণে বিদেশি সাহায্য আসছে, এবং

(খ) সত্যি হলে প্রকল্পটির রূপরেখা কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন, গরান, সুন্দরী প্রভৃতি গাছের উৎপাদন এবং আয়তন বৃদ্ধির কোনও পরিকল্পনা আছে কি না? বঙ্গোপসাগরের তীরবর্তী দীঘা, প্রভৃতি অঞ্চলে নোনা জলের ইরোশন ম্যানগ্রোভ জাতীয় বৃক্ষ রক্ষা করে। দক্ষিণ বঙ্গের বিস্তৃত অঞ্চলে বনাঞ্চলে বৃদ্ধি করা বা ম্যানগ্রোভ করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সুন্দরবনের ম্যানগ্রোভ যাতে বৃদ্ধি

পায় সেজন্য আমাদের বন দপ্তর থেকে প্রতি বছর নতুন প্ল্যান্টেশন সেখানে করা হয়। এই কাজ সেন্ট্রাল স্পনসোর্ড স্কীম এবং স্টেট প্ল্যানের বাজেটের টাকা থেকে করা হয়। এছাড়াও আপনারা জানেন সুন্দরবন উন্নয়ন পর্ষদও এটা করা। কাজেই আমি আমাদের সন্তুষ্টির জন্য বলছি, প্রতি বছর নতুন ম্যানগ্রোভ প্রাকৃতিক ভাবে হচ্ছে, আবার ফরেস্ট ডিপার্টমেন্ট থেকেও অনবরত লাগানো হচ্ছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** রয়্যাল বেঙ্গল বাঘের নিরাপত্তার জন্য আপনার দপ্তরে কি ব্যবস্থা আছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** বাঘকে যাতে সেখানে ভালো ভাবে থাকতে দেওয়া হয়, থাকার জায়গা কোনওভাবে ডিস্টার্ব না হয় সেই জন্য বন দপ্তর থেকে ব্যবস্থা নেওয়া হয়। আপনারা জানেন সুন্দরবেন টাইগার রিজার্ভ ফরেস্ট আছে এবং এর ফ্রিঞ্জ এরিয়াতে ইকো ডেভেলপমেন্ট কমিটি করা আছে। তাতে সাধারণ মানুষ ইনভলভ। এছাড়াও বন দপ্তরের বিট অফিস, রেঞ্জ অফিসার আছে। উর্ধ্বতন অফিসাররা সেখানে যান। বাঘ যাতে জঙ্গল থেকে বেরিয়ে না আসে সেইজন্য প্রচুর পরিমাণে শূকর, হরিণ এবং অন্যান্য জলজ বা বন্য পশুও সেখানে আছে এবং বাইরে থেকেও মাঝে মাঝে শূকর ইত্যাদি পশু ছাড়া হয়। এছাড়াও আপনারা জানেন সুন্দরবনে অসংখ্য হরিণ আছে। কাজেই বাঘ সেখান থেকে তার খাদ্য সংগ্রহ করে থাকে।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন ব্যাঘ্র প্রকল্পে বাঘ বাড়ছে কি কমছে বা শিকারিদের হাতে চলে যাচ্ছে কিনা সেসব বিষয়ে জানার জন্য ব্যাঘ্রসুমারির পদ্ধতিটা কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় সদস্য ভাল প্রশ্ন করেছেন। ব্যাঘ্রসুমারি ৩ বছর অন্তর অন্তর করা হয়। সংখ্যাটা বাড়ল কি কমল এটা দেখা হয়। গত ২ বছর থেকে কমপিউটারের সাহায্যে সংখ্যাটা নির্ণয় করা হচ্ছে। আগে এটা ম্যানুয়ালি ছিল। ১৯৯৭ সালে ডিসেম্বর যে সুমারি হয়েছে তখন আমরা ব্যাপকভাবে মানুষকে যুক্ত করেছি। যেমন সাংবাদিক, এন জি ও, পুলিশের লোক, আমাদের ডিপার্টমেন্টের ইকো-ডেভেলপমেন্ট কমিটির যারা আছেন তারা ছিলেন। একেকটা গ্রুপে ১০ থেকে ১২ জন করে ছিলেন। বাঘের সংখ্যা নির্ণয় করা হয় এবং পাগ মার্ক করা হয়। এই মুহূর্তে ব্যাঘ্রের সংখ্যাটা আমার কাছে আছে, আমি বলছি ১৯৭৯ সালে বাঘের সংখ্যাছিল ২৯৬, ১৯৮৪ সালে বাঘের সংখ্যা ছিল ৩৪৪, ১৯৮৯ সালে বাঘের সংখ্যা ছিল ৩৬১, ১৯৯৩ সালে বাঘের সংখ্যা ছিল ৩৩৫ এবং ১৯৯৭ সালে বাঘের সংখ্যা ছিল ৩৬১।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** আমাদের রাজ্যে ১৯৯২-৯৩ সাল থেকে ১৯৯৭ সালে

ডিসেম্বর পর্যন্ত আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সাহায্যে পশ্চিমবঙ্গে বনায়ণ প্রকল্প রূপায়িত হয়েছে। এই প্রকল্পে সাফল্য হিসাব করে এবং বনরক্ষা সমিতির স্বার্থে আপনারা আরেকটা এই ধরনের প্রকল্প আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সাহায্যে গড়ে তোলার কথা বলেছিলেন। সেটা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** বন দপ্তরের এই বনায়ণ প্রকল্প বিশ্বব্যাঙ্কের সাহায্যে যার সাফল্য পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ঘটেছে এবং আপনারা বোধহয় জানেন যে শুধু বনসৃজন নয়, রিসার্চ, শিলহি কালচার এগুলো সম্পর্কে অনেকে কম খবর রাখেন, কিন্তু সেদিকটাও ভিতরে ভিতরে হচ্ছে। বিভিন্ন ল্যাবোরেটরি আছে, মডার্ন নার্সারি আছে। তার মধ্যে থেকে কুইক গ্রোথ, টিম্বার প্রেসিস হচ্ছে এবং প্ল্যানটেশন আমরা করছি। তার জন্য বনভূমির সংখ্যাটা বেড়েছে। আগামীতে আরও এই ধরনের প্রকল্প যাতে হয় তার জন্য প্রকল্প রচনা করেছি। প্রকল্পটা আমাদের দপ্তরে এখনও আছে। সেটা এখনই পাঠাইনি। আরও গবেষণা করে তারপর পাঠাবো।

**শ্রী শৈলজাকুমার দাস :** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, সংরক্ষণের ব্যাপারে বিদেশি কোনও সাহায্য নেওয়া হয়নি বা নেওয়ার কোনও পরিকল্পনা নেই। কিন্তু আজকাল পরিষ্কার দেখতে পাচ্ছি, রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর বিভিন্ন প্রকল্পের জন্য বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নিচ্ছেন। আমার প্রশ্ন সংরক্ষণ বা অন্য কোনও প্রকল্পের জন্য আপনার বন দপ্তরকে বিশ্বব্যাঙ্ক সাহায্য করেছে বা সাহায্য করবে?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** পরিকল্পনা নেই, এই ধরনের কথা এখানে বলা হয়নি। আপাতত নেই—এটাই বলা হয়েছে। সুন্দরবনের ব্যাপারে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের অনুদান বা সাহায্য পাওয়ার জন্য একটা প্রকল্প রচনা করে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে জমা দেওয়া হয়েছে। আর এই মুহূর্তে ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্টের কাজ বিশ্বব্যাঙ্কের সহায়তায় চলছে।

**ডাঃ রামচন্দ্র মন্ডল :** সুন্দরবনের গরা, সুন্দরী প্রভৃতি গাছ কেটে সাফ করে দেওয়া হচ্ছে। ফলে বাঘ এবং অন্যান্য জন্তুদের আশ্রয়ের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হচ্ছে। অতএব ঐ সমস্ত গাছের প্রোডাকশন বাড়াবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** সুন্দরবনের সুন্দরী এবং গরান গাছ সম্বন্ধে যে উদ্বেগ প্রকাশ করলেন, সে বিষয়ে আমরাও উদ্বিগ্ন। কাঠ চুরি রোধের জন্য যে ব্যবস্থাগুলির করা প্রয়োজন যেগুলি করা হয়েছে। এই সভার মাননীয় সদস্যদের কাছে আমার অনুরোধ

আপনারও এ বষয়ে একটু নজর দেবেন। প্রতি বছর সুন্দরবনে ম্যানগ্রোফ প্ল্যানটেশন হচ্ছে। তবে দক্ষিণ ২৪ পরগনা ডিভিসনে প্রতি বছর ১ হাজার হেক্টর করে ফেলিং হয় লকড়ির জন্য এবং সেটা অনিবার্য। কারণ ওখানে রান্নান গ্যাস পৌঁছে দেওয়া সম্ভব হয়নি এবং কবে হবে জানিনা। সেখানে নতুন প্ল্যানটেশন করা হয়। সুতরাং এই মুহূর্তে ম্যানগ্রোভ প্ল্যানটেশন নিয়ে বিশেষ কোনও আশঙ্কা নেই।

**শ্রী নিশিকান্ত মেহেতা** ঃ এই বিধানসভায় এই বিভাগের প্রাক্তন মন্ত্রী মহাশয় বলেছিলেন, অযোধ্যা পাহাড়ে রাজ্য সরকারের লায়ন সফারি করার পরিকল্পনা আছে। সেই পরিকল্পনা আদৌ বাস্তবে রূপায়িত হবে কিনা, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন** ঃ আমাদের এখানে লায়নদের রাখার মতো উপযুক্ত জল হাওয়া নেই। ফলে লায়ন সফারি করার অসুবিধা আছে। সেজন্য ঐ প্রকল্প আপাতত স্থগিত আছে। কিন্তু প্রকল্পটা যে বাতিল হয়েছে, তা নায়।

**শ্রী আব্দুল মান্নান** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তথ্য দিলেন বাঘের সংখ্যা বাড়ছে। কিন্তু বাস্তবে সুন্দরবনের গিয়ে পর্যটকরা বাঘ দেখতে পাননা। পয়সা খরচ করে ট্যুরিস্টরা যায়, কিন্তু বাঘ দেখতে পায় না। এখানকার অনেক মাননীয় সদস্যও এবিষয়ে ভুক্তভোগী। বার বার গিয়েও তারা বাঘ দেখতে পাননি। কিছু ছাপ দেখিয়ে বলা হয়েছে—এগুলো বাঘের পায়ের ছাপ। যাই হোক আমি বলতে চাইছি সুন্দরবনের প্রাকৃতিক সৌন্দর্য্য আছে ঠিকই, কিন্তু তার সাথে সাথে বাঘ দেখারও একটা আকর্ষণ আছে পর্যটকদের কাছে। ওখানে যে টুরস্টি স্পটগুলি আছে সেই টুরিস্ট স্টপগুলিতে যে ওয়াচ টাওয়ার আছে সেগুলো খুব একটা প্রোটেকটেড নয়। বিশেষ করে হলদিবাড়িতে যে ওয়াচ টাওয়ারটি আছে সেটার একটা দিক খুলে পড়ে গেছে। তারপর ওখানে গরান কাঠ দিয়ে এমনভাবে ব্যারিকেড করা হয়েছে তাতে নিরাপত্তার অভাব রয়েছে। বুড়িধাপরিতে খানিকটা জায়গায় নেট দেওয়া আছে, তারপর সব ফাঁকা। সুতরাং যেসব জায়গায় বাঘ দেখার জন্য ট্যুরিস্টদের নিয়ে যাওয়া হয় সেসব জায়গায় ট্যুরিস্টদের যাতে নিরাপত্তা ঠিকমতো থাকে তা দেখার দরকার আছে। সেই নিরাপত্তা ব্যবস্থা ঠিকমতো করার দিকে মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দিচ্ছেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন** ঃ ট্যুরিস্টদের নিরাপত্তা নেই—আপনাদের এ কথার সঙ্গে আমি একমত হতে পারছি না। অসংখ্য ট্যুরিস্ট সেখানে যাচ্ছেন এবং এসে আমাদের কাছে রিপোর্ট করছেন। তবে হ্যাঁ এ ব্যাপারে আপনাদের সঙ্গে আমি সহমত পোষণ করি যে গেলেই বাঘ দেখা যাবে—তা নয়। বসে থাকতে হবে, ধৈর্য্য ধরতে হবে, বাঘ মামাকে ডাকতে হবে তবে তো বাঘ মামা আসবে।

## Starred Questions
## (to which oral answers were given)

### পুকুর ভরাট

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৯) **শ্রী পঙ্কজ ব্যানার্জি** : পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি?

(ক) কলকাতা শহরে পুকুর বা জলাশয় ভর্তি করার কতগুলি অভিযোগ ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ (ফেব্রুয়ারি পর্যন্ত) দায়ের করা হয়েছে ; এবং

(খ) উক্ত অভিযোগের ভিত্তিতে সরকার কতজনের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য** :

(ক) ১৯৯৭-৯৮ বর্ষে অভিযোগের সংখ্যা— ২৮২টি
১৯৯৮-৯৯ (ফেব্রুয়ারি পর্যন্ত) ৯৭টি
মোট ৩৭৯টি

(খ) উক্ত অভিযোগের ভিত্তিতে ১৯৯৭-৯৮ বর্ষে নোটিশ জারি সংখ্যা—১২৯টি
১৯৯৮-৯৯ বর্ষ নোটিশ জারি সংখ্যা ৯৬টি
মোট ২২৫ টি

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** : মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন, ৯৭/৯৮ সালে ২৮২টি অভিযোগ পেয়েছেন ৯৮/৯৯ সালে ৯৭টি অভিযোগ পেয়েছেন। শহর কলকাতায় পুকুর বা জলাশয় ভর্তি হচ্ছে এই অভিযোগ সম্বলিত। একটা আইন আছে যে শহর কলকাতায় এবং হাওড়ায় কোনও জলাশয় বা কোনও পুকুর ভর্তি করা চলবে না। কলকাতা কর্পোরেশন এবং হাওড়া কর্পোরেশনও এ সম্পর্কে ব্যবস্থা নিয়েছেন এবং বিধি ব্যবস্থা করেছেন। তাসত্ত্বেও এক শহর কলকাতাতে আপনি ৯৮/৯৯ সালের ফেব্রুয়ারি পর্যন্ত সংখ্যাটা জানিয়েছেন—১।। বছরে প্রায় ৪শো পুকুর বা জলাশয় ভর্তি করা হচ্ছে এবং তার পরিপ্রেক্ষিতে ২২৫টি ক্ষেত্রে আপনারা নোটিশ জারি করেছেন। এখন পুকুর ভর্তি শুরু হলে ২৪ ঘণ্টা, ৪৮ বা ৭২ বা ৯৬ ঘণ্টার মধ্যেই পুকুর ভর্তি হয়ে যায়। আমার প্রশ্ন, আপনারা নোটিশ জারি করার ফলে কটি ক্ষেত্রে পুকুর বা জলাশয় ভরাট করা বন্ধ হয়েছে বলে আপনাদের কাছে রিপোর্ট এসেছে তা জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য** : অভিযোগ আসা মানেই এটা প্রমাণ করে না যে সমস্ত

পুকুরগুলি বন্ধ হয়ে গিয়েছে অনেক সময় পৌরসভার পক্ষ থেকে ব্যবস্থা নেওঁয়া হয় আবার অনেক জায়গা ওয়ার্ড কাউন্সিলাররা বা ওয়ার্ডের নাগরিকতা তারা সংঘবদ্ধ হয়ে প্রতিবাদ করেন এবং স্বাভাবিকভাবেই অনেক ক্ষেত্রে তার ফলে ভরাট বন্ধ করা সম্ভব হয়। আমরা আইন অনুযায়ী নোটিশ জারি করেছি। কিন্তু এটা ঠিক যে পুকুর বন্ধ করাটা কোনও জায়গায়েত কলকাতা শহর বা কলকাতার বাইরে কোনও শহর এলাকাতে আইনগতভাবে সম্পূর্ণভাবে নিষিদ্ধ। এটা আমাদের ফিশারি অ্যাক্টে নিষিদ্ধ আবার টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্ট অনুযায়ী যে ল্যান্ড ইউজ এবং কন্ট্রোল রেগুলেশন তৈরি হয়েছে সি এম ডি এর পক্ষ থেকে সেই অনুযায়ীও সম্পূর্ণ নিষিদ্ধ। তবে কোনও কোনও ক্ষেত্রে সরকার বিশেষ অনুমতি দিতে পারেন এবং সেই সমস্ত জায়গায় কখনও কখনও বন্ধ হতে পারে। আমি নির্দিষ্টভাবে বলছি, মাননীয় সদস্যের এলাকাতে সি আই টি-র স্কীম নং ১১৮ তে, গল্ফ গ্রীনের পাশে একটা পুকুর বন্ধ করে রাস্তা করা হয়েছিল। এটা নিয়ে মামালও হয়েছিল এবং মামলার রায় পুকুর বোজানোর পক্ষেই গিয়েছিল। পাবলিক ইন্টারেস্টে যদি হয়ে থাকে তাহলে এটা সম্ভব। কিন্তু বেআইনিভাবে যেখানে যেখানে হয়েছে বলে অভিযোগ পাওয়া গিয়েছে সেখানে আমরা ব্যবস্থা নিয়েছি, কিছু ক্ষেত্রে সাধারণ মানুষ সংঘবদ্ধভাবে এর প্রতিরোধ করেছেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কলকাতা শহরে কটা জলাশয় বা পুকুরকে আপনারা চিহ্নিত করেছেন যেগুলি ভরাট করা যাবে না—তার তালিকাটা দয়া করে দেবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ১৯৯২ সালের নভেম্বর মাসে কলকাতা পৌরসভার পক্ষ থেকে একটা বিজ্ঞাপন দেওয়া হয়েছিল এবং তাতে ১৩৮টি জলাশয়কে চিহ্নিত করা হয়েছিল যে এগুলি ভরাট করা যাবে না। অনুরূপভাবে ৯৩ সালের আগস্ট মাসে আরও ১০৯টি জলাশয়কে আমরা চিহ্নিত করে সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়েছিলাম।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সরকার বিশেষ বিশেষ ক্ষেত্রে অনুমতি দিতে পারেন। তার সাথে সাথে এও বললেন যে আইনের দিক থেকে যে কোনও জলাশয় বা পুকুর ভরাট করা বেআইনি এবং বললেন সেই অনুযায়ী ব্যবস্থা নিয়েছেন। আপনি নিজে উপস্থিত থেকে বন্ধ করিয়ে সেখানে পরিকল্পনা নিয়েছেন। যে পরিকল্পনা পুকুর বন্ধ না করে ঠিক এই কাজ অন্য একটা জায়গায় করা যেত। যেখানে আপনি নিয়ে গিয়ে দক্ষিণ কলকাতার একটা পুকুর ভরাট করে জলাধার তৈরি করার ব্যবস্থা করেছেন, এর পাশেই একটা জলাধার আছে, এখানে এই জলাধারটি তৈরি করা যেত পুকুর বন্ধ না করে। এই যে পুকুরটি বন্ধ হয়ে গিয়েছে, এই পুকুরটি শুধু ব্যবহার করার জন্য নয়, দমকলের জল নেওয়ার একটা বড় উৎস। সেইরকম একটা পুকুর বন্ধ

হয়ে গিয়েছে। ফলে গোটা এলাকার পানীয় জল এবং অবগাহন বন্ধ হয়ে গিয়েছে। এই সম্পর্কে নতুন করে সিদ্ধান্ত গ্রহণ করে সাধারণ মানুষের প্রয়োজনের কথা বলেছেন—সাধারণ মানুষের জন্য এই পুকুরটি বজায় রেখে অন্য জায়গায় জলাধার করা হবে এইরকম কোনও চিন্তা ভাবনা করছেন কি?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** দক্ষিণ কলকাতার রানিদীঘি জলাশয়ের এক-তৃতীয়াংশ নিয়ে জলাধার তৈরি করার পরিকল্পনা পৌরসভা নিয়েছিল। কাজ শুরু হয়েছিল। এই জলাশয়ের এক-তৃতীয়াংশ নিয়ে বাকি জলাশয় যে রকম আছে সেই রকমই থাকবে। সেখানে কোনও রকম ভাবে যাতে দমকলের জল নেওয়ার অসুবিধা না হয় বা অন্য কোনও প্রয়োজনে অসুবিধা না হয় সেই রকম ব্যবস্থা নেওয়া হয়েছে। ইতিমধ্যে কলকাতা অঞ্চলে সি এম ডি এ এই পরিকল্পনা নিয়েছিল পাবলিক ইন্টারেস্টে। দক্ষিণ কলকাতায় পানীয় জলের অভাব রয়েছে, চাপজনিত সমস্যা রয়েছে। সেই সমস্যার সমাধান কল্পে এই জলাধারটি নির্মাণ করার পরিকল্পনা কলকাতা পৌরসভা নিয়েছিল। পাবলিক ইন্টারেস্ট দেখেই এই পরিকল্পনা নেওয়া হয়েছিল। এই ব্যাপারে হাইকোর্টে কেস হয়েছে এবং হাইকোর্ট যেভাবে রায় দেবেন, পরবর্তীকালে সেই অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আপনি ২২৫টি ক্ষেত্রে নোটিশ জারি করার কথা বলেছেন। এই নোটিশ জারি করার পর পরবর্তী পদক্ষেপ হিসাবে আইনের সদর্থক ভূমিকা হিসাবে কাউকে গ্রেপ্তার বা অন্য কি করেছেন? পুকুর বন্ধ করার জন্য সরকার নোটিশ ছাড়া আর কি সদর্থক ভূমিকা গ্রহণ করেছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আইনগত যে ব্যবস্থা আছে সেটা নেওয়া হয়েছে এবং পরবর্তী প্রক্রিয়া জারি রয়েছে। বেআইনি পুকুর বোজালে বা কার্যকলাপ করলে সেই ক্ষেত্রে ৬ মাস জেল এবং ৫ হাজার টাকা পর্যন্ত জরিমানা হতে পারে। এইরকম প্রক্রিয়া জারি রয়েছে।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই এই কলকাতা পৌরসভা অঞ্চলে সি এম ডি এ এলাকায় পুকুরগুলি ভরাট করে প্রোমোটারদের বাড়ি করার প্রবণতার মূল কারণ হল, অনেক দিনের পুরানো পুকুরগুলি মজে গেছে, পানায় ভর্তি, ব্যবহারের অযোগ্য, এই অবস্থায় সাধারণ মানুষের এই পুকুরের প্রতি কোনও আগ্রহ থাকে না। এই পুকুরগুলিকে যদি সংস্কার করে সাধারণ মানুষের ব্যবহারযোগ্য করা যায়, পাড় বাঁধিয়ে রাখা যায় তাহলে এই পুকুরগুলি বন্ধ হতে পারে না। এই দপ্তরের পক্ষ থেকে এই পুকুরগুলি সংস্কার করে সাধারণ মানুষের ব্যবহারযোগ্য করার ব্যবস্থা করবেন,

কিনা জানতে চাই।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন, অনেক পুকুর এমন অবস্থায় রয়েছে যে পুকুরগুলি পরিবেশ দূষণের অন্যতম কারণ হয়ে দাঁড়িয়েছে। কোনও পৌরসভা সংস্কারের এই রকম উদ্যোগ গ্রহণ করে তাহলে সরকারের পক্ষ থেকে নিশ্চয়ই তাকে সহযোগিতা করা যাবে।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা অতিরিক্ত প্রশ্ন করতে চাই। আমাদের রায়গঞ্জ শহরে জনৈক জয়দেব পালচৌধুরি, বড়বাবু, দারোগা, সে তিনটি পুকুর ভরাট করেছে যেগুলি মানুষের ব্যবহারযোগ্য। আপনি বললেন যে পাবলিক ইন্টারেস্টে কোনও কোনও ক্ষেত্রে পুকুর ভরাটের পারমিশন দেওয়া হতে পারে। কিন্তু এই জয়দেব পালচৌধুরি, রায়গঞ্জ থানার বড়বাবু, তিনি বড় বড় তিনটি পুকুর ভরাট করে সেখানে দোকান খুলেছেন। সেই প্লটগুলোতে বাড়ি বানানার জন্য বহু দামে বিক্রি করে কোটি কোটি টাকা লাভ করেছে। আপনার দপ্তরে এই বিষয়ে বহুবার জানানো হয়েছে। সেই ব্যাপারে আপনি কী ব্যবস্থা নিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** ডিসকাশন কান্ট বি অ্যালাউড। কোনও ব্যক্তির নামে প্রশ্ন করা যায় না। আপনাকে প্রসিডিওরগুলো জানতে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী পুকুর বোজানোর ব্যাপারে টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টের উল্লেখ করলেন। কিন্তু পুকুরগুলো যাতে না বুজে যায় তারজন্য ফিশারিজ ডিপার্টমেন্ট একটা আইন এনেছিলেন। আমরা তা পাস করেছি। ওয়েস্ট বেঙ্গল ইনল্যান্ড অ্যাক্টে অথরাইজড রিপ্রেজেনটেটিভ কমিশনার, ক্যালকাটা কর্পোরেশনকে করা হয়েছে। পুকুর বোজানোর ব্যাপারে ইনল্যান্ড ফিশারিজ অ্যাক্ট টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টের চেয়ে শক্তিশালী। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আমার ধারণা, সেই ইনল্যান্ড ফিশারিজ অ্যাক্টে আইনগত কোনও বাধা ছিল, যেজন্য কোনও নোটিফিকেশন হয়নি। সেজন্য সঠিকভাবে প্রয়োগ করা যাচ্ছে না। ক্যালকাটা কর্পোরেশনের কমিশনারের কাছে ইনল্যান্ড ফিশারিজ অ্যাক্টের ভায়োলেশন হয়েছে, এইরকম কোনও অভিযোগ এসেছে কিনা ; যদি এসে থাকে তাহলে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** উনি আমাকে প্রশ্ন করলেন যে ইনল্যান্ড ফিশারিজ অ্যাক্ট ভায়োলেশন হয়েছে কিনা—সেটা আমি এই মুহূর্তে বলতে পারব না। তবে ফিশারিজ অ্যাক্টে নিয়ম আছে, পাঁচ কাঠার ওপরে যে পুকুর আছে সেগুলো বন্ধ করা যাবে না। কিন্তু ল্যান্ড ইউজ ডেভেলপমেন্ট প্ল্যানে পৌর এলাকায় বা বৃহত্তর কলকাতায়, তাতে বলা হয়েছে কোনও ধরনে পুকুরকে বোজানো যাবে না। সেজন্য ইনল্যান্ড ফিশারিজ

অ্যাক্টের চাইতে ল্যান্ড ইউজ ডেভেলপমেন্ট প্ল্যানের রেগুলেশনটা কিন্তু আরও অনেক শক্তিশালী।

**শ্রী রামপদ সামন্ত ঃ** স্যার, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, বর্তমানে আপনারা যেমন পুকুর ভরাটের ব্যাপারে বা সংরক্ষণের জন্য চিন্তা ভাবনা করছেন বর্তমানে শুধু আমাদের পশ্চিমবাংলায় নয়, এটা একটা আন্তর্জাতিক সমস্যা হয়ে দাঁড়িয়েছে—এই জলাশয় সংরক্ষণের ব্যাপারে, বিশেষ করে বায়ুস্তরে যে ওজন স্তর আছে তার পরিবর্তন হওয়ার ফলে পৃথিবীর তাপমাত্রা বেড়ে যাচ্ছে, জলের স্তরে পরিবর্তন ঘটছে। এই অবস্থায় জলাভূমি সংরক্ষণের জন্য সরকার সুনির্দিষ্ট কোনও পরিকল্পনা নিয়েছেন কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** না। আমি নগর উন্নয়ন এবং পৌর দপ্তরের পক্ষ থেকে বলছি যে, সাধারণভাবে জলাভূমির বিষয়টা ফিশারিজ ডিপার্টমেন্ট এবং পরিবেশ দপ্তরের অন্তর্ভূক্ত বিষয়। তবে জলাভূমি সংরক্ষণ শুধু মাত্র আইন করে সরকারি উদ্যোগে বা পৌরসভা উদ্যোগে হতে পারে না। এরজন্য নাগরিক সচেতনতা দরকার। বিভিন্ন যে নন-গভর্নমেন্ট অর্গানাইজেশন আছে, বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন আছে, রাজনৈতিক দল আছে, গণসংগঠন আছে জনপ্রতিনিধি আছেন, এদের প্রত্যেককে বিশেষভাবে উদ্যোগ নিতে হবে। তবে আমি আপনার সঙ্গে একমত যে জলাভূমি বা জলাশয় সংরক্ষণের খুববেশি মাত্রায় প্রয়োজন আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি নিজেও জানেন, সরকারের সদিচ্ছা আছে, সেজন্য তারা আইন করেছেন যে জলাভূমি বন্ধ করা যাবে না। এত এরিয়া থাকলে এবং এত ডিপ থাকলে বন্ধ করা যাবে, তার বেশি থাকলে সেটা বন্ধ করা যাবে না। কিন্তু আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে, পুকুরগুলো যখন ভরাট হয়, জমির দালালরা যারা ছোটছোট প্রোমোটারদের নিয়ে কাজ করে, তারা যখন পুকুরগুলো ভরতে যায়, তখন স্থানীয় মানুষ আপত্তি করে। কিন্তু তাদের বাহুল্যের জন্য স্থানীয় মানুষ পিছিয়ে আসে। তারা তখন এস ডি ও বা জেলা শাসকের কাছে যায়। তার বলেন যে, এটা মিউনিসিপ্যালিটির ব্যাপার। তারপর যখন তারা মিউনিসিপ্যালিটি কর্তৃপক্ষের কাছে যায়, তারা বলে যে, আমরা চিঠি দিয়েছি, আমরা কি করব? ফলে মানুষের প্রতিবাদ সত্ত্বেও পুকুরগুলো ভরাট হয়ে যায়। এগুলো যখন বন্ধ হয়ে যায়, তখন দায়িত্বটা কে নেয়? মিউনিসিপ্যালিটিতেও চিঠি দেওয়া হয়েছে এই ভরাটের ব্যাপারে এবং সেখানে যে ভরাট হয়ে যাচ্ছে কারা এই ব্যাপারে দায়িত্বে আছেন এবং ভরাট যে ক্রমশ হয়ে যাচ্ছে এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন জানাবেন কি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** পুকুর ভরাট করার ক্ষেত্রে প্রোমাটার বা ডেভেলপাররা বিভিন্ন সময়ে এই বিল্ডিং করার নামে পুকুর ভরাট করে থাকেন। এই ব্যাপারে আমরা সিদ্ধান্তও নিচ্ছি যে পুকুর ভরাট করে বাড়ি করা যাবে না। কিন্তু কিছু ক্ষেত্রে দেখা যায় যে, জমির পরচার মধ্যে কোথাও জলাশয় বা পুকুর রয়েছে লেখা নেই। জমির কাগজ পত্রের মধ্যে পুকুর বা জলাশয়ের কথা লেখা না থাকার ফলে বিল্ডিং তৈরি করার অনুমোদন কর্পোরেশন থেকে পেয়ে যেতে পারে। কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে যে, একটা পুকুর বা জলাশয় আছে, সেক্ষেত্রে সাধারণ মানুষকে সজাগ থাকতে হবে। সেখানে ল্যান্ড ইউজ অ্যান্ড ডেভেলপমেন্ট কান্ট্রি প্ল্যানের ভিত্তিতে কর্পোরেশন যদি দেখে যে কোনও পুকুর বা জলাশয় বন্ধ করে বাড়ি তৈরি করেছে তার ব্যবস্থা নেন এই ব্যাপারে কর্পোরেশনের কাছে বা মিউনিসিপ্যালিটির কাছে যদি বিল্ডং প্ল্যানের ব্যাপারে কোনও অনুমোদন আসে এবং সেখানে যদি স্থানীয় জনসাধারণ ওই বিল্ডিং প্ল্যানের কাছে ওই ব্যাপারে আবেদন করে যে, পুকুর বা জলাশয় বুজিয়ে বাড়ি তৈরি করার প্ল্যান পাঠানো হয়েছে তাহলে কর্পোরেশন সঙ্গে সঙ্গে ওই বিল্ডিং প্ল্যানের অনুমোদন আর দেবে না। এইভাবে কর্পোরেশন পুকুর বন্ধ করে জলাশয় ভরাট করে বিল্ডিং তৈরি করার প্রবণতা বন্ধ করতে পারেন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, মাননীয় পঙ্কজবাবুর প্রশ্নোত্তর আপনি বললেন যে, ২৮২টি ক্ষেত্রে এই পুকুর বা জলাশয় ভরাট করার অভিযোগ এসেছিল ১৯৯৭-৯৮ সালে। পরবর্তীকালে ১৩৯টি ফেব্রুয়ারি পর্যন্ত পুকুর ভরাটের অভিযোগ এসেছিল। আমার বালিগঞ্জ এলাকায় ৬৬-৬৭ নং ওয়ার্ডে পুকুর ভরাটের ক্ষেত্রে কার্যকর ব্যবস্থা গ্রহণের ব্যাপারে কলকাতা কর্পোরেশন জানতে পারে যে পিকনিক গার্ডেনে একটি পুকুর ভরাট করে বাড়ি তৈরি হয়েছে। কলকাতা কর্পোরেশন জানার সঙ্গে সঙ্গে নির্দেশ দেয় যে ওই নতুন বিল্ডিং ভেঙ্গে দিতে হবে এবং সেইভাবে ভেঙে দেওয়া হয়েছিল। অনুরূপ ১৩নং চৌভাগা রোডে এবং ১৪নং তপসিয়া রোডে এই ধরনের ভরাট হয়েছিল। আপনি মাননীয় সদস্য শ্রী অমর চৌধুরির প্রশ্নোত্তরে বললেন যে, পুকুর জলাশয় রক্ষণাবেক্ষণেরও উদ্যোগ নেওয়া হচ্ছে। এইরকম ৬৬ নং ওয়ার্ডেও পুকুর রক্ষাবেক্ষণের উদ্যোগ নেওয়া হয়েছে। সুতরাং আপনার কাছে এই পুকুর সংস্কারের ব্যাপারে এইরকম কটা তথ্য এসেছে এবং বিচারের জন্য কটা রয়েছে এবং কতগুলো বিচারাধীন হয়ে কার্যকর ব্যবস্থা নেওয়ার অপেক্ষায় রয়েছে, এবং এই পুকুরগুলো সংস্কারের ক্ষেত্রে আপনি কি কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সুনির্দিষ্টভাবে আপনার প্রশ্নের জবাব দিতে পারব না।

তবে বিধায়করা বা স্থানীয় মানুষ যদি আমাদের কাছে সুনির্দিষ্টভাবে জানান যে কোনও জায়গায় এই ধরনের পুকুর বুজিয়ে বা ভরাট করে বাড়ি তৈরি করার চেষ্টা হচ্ছে আমরা সঙ্গে সঙ্গে সেই ব্যবস্থা নিয়ে থাকি। যেমন আমরা ব্যবস্থা নিয়েছি (ক) যাদবপুরের ঝিল রোডে প্রায় ৫ বিঘা জলাশয়, (খ) ৯২ নং ওয়ার্ডে তিনটি ঝিল যাদের মোট আয়তন প্রায় ২০ বিঘা, (গ) ৯২ নং ওয়ার্ডে প্রায় ৬ বিঘার 'বিবেকনগর ঝিল', (ঘ) ১০৩নং ওয়ার্ডে প্রায় ৭ বিঘা জলাশয়, (ঙ) ১০৫ নং ওয়ার্ডে হাল্তুতে হারার সাফাই এর ঝিল, যার পরিমাণ প্রায় ৫ বিঘা, (চ) ১৩৯ নং ওয়ার্ডে প্রায় ৭ বিঘা আয়তনের ধরের ট্যাঙ্গ, (ছ) ৯২ রাজা সুবোধ মল্লিক রোডে প্রায় বারো কাঠা জলাশয়। এইরকম বহু জলাশয় আমরা চালু করার ব্যবস্থা নিয়েছি।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, কলকাতা এবং তার আশে পাশে পৌর এলাকায় পুকুর ভরাট করে বা জলাশয় ভরাট করে বাড়ি তৈরি প্রোমোটর বা নন প্রোমোটাররা করে থাকেন। সেখানে বাড়ি করবার যে নকশা বা বাড়ি করবার প্ল্যান অনুমোদ কর্পোরেশন করে থাকেন, সেখানে যে আইন আছে, সেই আইনকে কাজ লাগিয়ে যদি কড়াভাবে নির্দেশ দেওয়া যায় যে কোনও এই রকম ধরনের পুকুর ভরাট করা জমিতে কোনও বাড়ি করার অনুমতি দেওয়া হবে না, তাহলেই অনেকটা এটা বন্ধ হয়। আমার অভিজ্ঞতা আছে, আমি যে মিউনিসিপ্যালিটির সঙ্গে যুক্ত সেখানে মিউনিসিপ্যাল এলাকায় সম্প্রতি ২টি পুকুর এই রকম ভরাট করেছিল, আমরা সেখানে বাড়ির অনুমতি দিইনি, নকশার অনুমতি দিইনি, সেখানে তারা বাড়ির তৈরি করতে পারেনি। যদিও পুকুর ভরাট করতে পারেনি। এই জায়গায় আমরা দাঁড় করিয়েছি। এই ব্যাপারে আপনার দপ্তর থেকে কড়া নির্দেশ দেওয়া দরকার পৌরসভাগুলিতে. যেন এইগুলি বন্ধ হয়, সেই ব্যাপারে আমি বলছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** পশ্চিমবাংলার পুর আইনে এই ব্যাপারে পরিষ্কার লিপিবদ্ধ আছে। কোন ধরনের পুকুর ভরাট করা যাবে না। সম্প্রতি পুর আইনের ভিত্তিতে পশ্চিমবাংলায় পৌর গৃহ নির্মাণ যে বিধি সেই বিধি তৈরি করেছি তার ভিত্তিতে এটা পরিষ্কার করে বলা আছে, যদি কেউ পুকুর বন্ধ করে বাড়ি তৈরি করতে যাওয়ার জন্য আবেদন জানায় পৌরসভার কাছে তাহলে সেই বিল্ডিং প্ল্যান যেন পৌরসভা অনুমোদন না দেয়।

## পঞ্চায়েত কর্মী নিয়োগ

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪) **শ্রী তপন হোড় ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি?

(ক) রাজ্যের পঞ্চায়েত পরিকাঠামো উন্নয়নে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে নতুন কর্মী নিয়োগের প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) উক্ত প্রস্তাবটি কার্যকর হলে রাজ্যে মোট কতজন কর্মী নিয়োজিত হবেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) প্রতি গ্রাম পঞ্চায়েতে একটি একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট ও একটি সহায়ক মোট দুটি নতুন পদ সৃষ্টি করা হয়েছে। গ্রাম পঞ্চায়েত স্তরের কর্মচারিদের তরফে প্রথমোক্ত পদে নিয়োগ সংক্রান্ত বিষয়ে কলকাতার মহামান্য উচ্চ ন্যায়ালয়ে মামলা বিচারাধীন থাকার ফলে উক্ত পদের নিয়োগ বিধি চূড়ান্ত করা বা উক্ত পদে কোনও নিয়োগ করা সম্ভব হয়নি। শেষোক্ত পদে নিয়োগ বিধি অনুসরণ করে সংশ্লিষ্ট নিয়োগ কমিটি সৃষ্টি পদগুলি পূরণ করার বিষয়ে ইতিমধ্যেই যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছেন।

(খ) উল্লিখিত দুটি পদে বর্তমান ৩,৩০০টি গ্রাম পঞ্চায়েতে নিয়োগ সম্পূর্ণ হলে মোট ৬,৬০০ জন কর্মী নিয়োজিত হবেন।

**শ্রী তপন হোড় ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উত্তর দিতে গিয়ে বলেছেন যে মহামান্য উচ্চ ন্যায়ালয়ে মামলা বিচারাধীন থাকার ফলে উক্ত পদের নিয়োগ বিধি চূড়ান্ত করা বা উক্ত পদে কোনও নিয়োগ করা সম্ভব হয়নি। এক্ষেত্রে মামলা কি পরিপ্রেক্ষিতে কি বিষয় নিয়ে কেনই বা করা হয়েছে, আমাদের সরকারের পক্ষ থেকে মামলা নিষ্পত্তি করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** প্রকৃতপক্ষে ২টি মামলা আছে। একটা হচ্ছে, যখন আমরা গ্রাম পঞ্চায়েত সহায়ক পদ তৈরি করি তখন আদেশ নামায় বলা হয়েছিল ৬০ শতাংশ পদ যারা ইচ্ছুক গ্রাম সেবক তাদের মধ্যে থেকে নিয়োগ করা হবে। ৪০ শতাংশ বাকি বদে সেটা জব অ্যাসিস্ট্যান্স গ্রাম পঞ্চায়েত এর সচিব যারা তাদের মধ্যে থেকে প্রোমোশনে নিয়োগ হবে। কিন্তু সেটাকে চ্যালেঞ্জ করে গ্রাম পঞ্চায়েত এর সচিব সমিতি তারা আদালতে যান, তারা চান সবগুলি পদে তাদের মধ্যে থেকেই পূরণ করা উচিত। আর একটা মামলা হচ্ছে, গ্রাম পঞ্চায়েত এর এই সহায়ক পদে নিয়োগের জন্য আমরা যে গ্রাম সেবকদের কথা বলেছিলাম, গ্রাম সেবকদের আগে যখন রিক্রুটমেন্ট হয়েছিল তখন কিছু লোক নিয়োগ পেতে বাকি ছিল, তারা আদালতে যান, বলেন আমাদের নিয়োগ দেওয়া হোক, আদালতও বলে নিয়োগ দেওয়া হোক। এই ২টি মামলা নিয়ে আমরা বলি আদালতে যে এদের যদি নিয়োগ দিতে হয় গ্রাম সেবকদের তাহলে আগের যে মামলা

আছে, গ্রাম পঞ্চায়েত সচিব সমিতির, গ্রাম সেবকদের না দিয়ে কেবল তাদের মধ্যে থেকে নিয়োগ করতে হবে, এই ২টি একসঙ্গে হিয়ারিং করতে হবে। কারণ এটা না হলে ঐটা হচ্ছে না, তাই গরমের ছুটির আগে আদালতে বলি একসঙ্গে হিয়ারিং করতে হবে। গরমের ছুটির পরে সেটা হবে, এখনও শুনানির দিন ধার্য্য হয়নি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** আমাদের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি অনুযায়ী ডি-সেন্ট্রালাইজেশন করার ফলে আজকে মূল কাজের চাপটা কিন্তু গ্রাম পঞ্চায়েতের উপর গিয়ে পড়ছে সরকারের বিভিন্ন দপ্তরের। কে পি এস বা গ্রাম সেবক যারা আছে তাদের প্র্যাকটিকালি কোনও কাজ নেই, আশা যাওয়া মাইনে নেওয়া ছাড়া। তাদের পদোন্নতির ব্যাপারটা বর্তমানে বিচারাধীন আছে। বিভিন্ন গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ থেকে দাবি উঠেছে যে যে এলাকায় এই কে পি এস বা গ্রাম সেবকরা কাজ করে, সেইসব গ্রাম পঞ্চায়েতে তাদের ডেপুটেশনে দেওয়া হোক, বা যেভাবেই হোক না কেন গ্রাম পঞ্চায়েতের কাজের সঙ্গে তাদের যুক্ত করা হোক। গ্রাম পঞ্চায়েতের কাজের ক্ষেত্রে যে গ্যাপ পড়েছে, সেখানে বিস্তর কাজ চাপিয়ে দেওয়া হয়েছে। এই ব্যাপারে কি আপনি কোনও ব্যবস্থা নিতে পারেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আপনি হয়ত জানেন, মন্ত্রিসভার সাব-কমিটিতে এটা নিয়ে পর্যালোচনা করা হয়েছে। তারা যে সিদ্ধান্ত নিয়েছে, সেই সিদ্ধান্ত অনুসারে কাজ অনেকটা এগিয়েছে বিভিন্ন দপ্তরের যেসব কর্মচারিরা জেলাস্তরে, ব্লকস্তরে বা গ্রামস্তরে আছে তাদের সার্ভিস গ্রাম পঞ্চায়েত ব্যবহার করতে পারবে। এই মর্মে আদেশনামা জারি করা হয়েছে ভূমি সংস্কার দপ্তর থেকে, বন দপ্তর থেকে, প্রাণী সম্পদ ও বিকাশ দপ্তর থেকে, স্বাস্থ্য দপ্তর থেকে। আমাদের দপ্তরের সঙ্গে পরামর্শ করে বাকি দপ্তর যেগুলো আছে তারাও প্রস্তুতি নিচ্ছেন। এইরকম আদেশনামা জারি হলে তাদেরও সার্ভিস গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি বা জেলাপরিষদগুলো ব্যবহার করতে পারবে এবং কাজের বোঝা মোকাবিলা করার ক্ষেত্রে কিছুটা সহায়ক হবে।

**শ্রী তপন হোড় ঃ** গ্রাম পঞ্চায়েতে আপনি নতুন পদ সৃষ্টি করছেন। কিন্তু পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদগুলোর পরিকাঠামোর উন্নয়নের জন্য এই রকম নতুন কোনও পদ সৃষ্টি করা হচ্ছে কি? করলে কি ব্যবস্থা নিয়েছেন এবং রে ফলে রাজ্য সরকারকে ব্যয় বরাদ্দ বাড়াতে হচ্ছে কিনা এবং কত খরচ হতে পারে বলুন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** জেলা পরিষদ স্তরেও আমরা কিছু নতুন পদসৃষ্টি করছি। জেলা পরিষদগুলোকে আমরা তিনটি ভাগে ভাগ করছি। যেখানে পঞ্চায়েত সমিতির

*সংখ্যা ১৫টির মধ্যে সেগুলোকে 'সি' ক্যাটাগরি; ১৫ থেকে ২৪ টি যেখানে, সেগুলিকে 'বি' ক্যাটাগরি এবং ২৫ থেকে তদুর্ধ পঞ্চায়েত সমিতির সংখ্যা যেখানে আছে তাদেরকে 'এ' ক্যাটাগরি হিসাবে বিবেচনা করা হচ্ছে। এই ভিত্তিতেই সাব-অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ারের* সংখ্যা, এল ডি অ্যাসিস্ট্যান্টের সংখ্যা এবং ইউ ডি অ্যাসিস্ট্যান্টের সংখ্যা কম বেশি বেড়েছে। তাছাড়া নতুন কতগুলো পদ আমরা তৈরি করেছি। প্রত্যেক জেলা-পরিষদকে আমরা উপসচিব দিয়েছি, ছয় বছরের বেশি যারা সিভিল সার্ভিস আছেন, তাদেরকে আমরা এই পদে নিয়োগ করেছি ; সভাধিপতিকে আমরা একজন আপ্ত-সহায়ক দিয়েছি, অফিস সুপারিনটেনডেন্ট দিয়েছি ; ছয়জন করে স্টেনোগ্রাফার দিয়েছি ; একজন স্টোরকিপার দিয়েছি ; অতিরিক্ত একজন অ্যাকাউনটেন্ট দিয়েছি ; একজন ক্যাশিয়ার দিয়েছি ; একজন স্টাটিসটিশিয়ান দিয়েছি ; একজন ডিস্ট্রিক্ট ইনফর্মেশন অ্যানালিসিস দিয়েছি ; একজন কম্পিউটার অ্যাসিসটেন্ট দিয়েছি ; একজন টেলিফোন অপারেটর দিয়েছি। জেলা পরিষদের জন্য আমরা এগুলো করেছি। পঞ্চায়েত সমিতিগুলোর জন্য আমরা একজন ক্লার্ক-কাম-টাইপিস্ট দিয়েছি ; ইউ ডি অ্যাসিস্ট্যান্টের সংখ্যা বেড়েছে ; সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ারের সংখ্যা এক থেকে তিন হয়েছে। এই রকম ভাবে আমরা বাড়তি পদ সৃষ্টি করেছি। সেটা গ্রাম পঞ্চায়েতের সংখ্যা দেখে করা হয়। আটের কম হলে একজন, ৮ থেকে ১৫ হলে, ২ জন, আর ১৫ এর বেশি হলে ৩জন। এরা মূলত গ্রামপঞ্চায়েতের কাজ করবে। পঞ্চায়েত সমিতি এই যে পদটা তৈরি করেছে, গ্রাম পঞ্চায়েতের কাজটা যাতে এরা করে। আর একটা কথা বলেছেন যে, এদের জন্য কত টাকা খরচ হবে? সেটা ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরের একটা আনুমানিক বলতে পারি, যা মাইনাপত্র এখন আছে। গ্রামপঞ্চায়েতে ৯০ কোটি টাকা বছরে খরচ হবে। পঞ্চায়েত সমিতিতে ৯ কোটি ২০ লক্ষ টাকা, আর জেলা পরিষদে ১২ কোটি টাকা খরচ হবে। এই মোট ১১০ কোটি ২০ লক্ষ টাকা মতো খরচ হবে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, বর্তমানে গ্রাম পঞ্চায়েতে কর্মচারী, সেক্রেটারি, জব অ্যাসিস্ট্যান্ট আছে, তাদের যে সিলেকশন কমিটি, সেই সিলেক্ট কমিটিতে বিধায়করা থাকেন। নতুন যে সিলেক্ট কমিটি নিয়োগ হবে তাতে নাকি বিধায়কদের বাদ দেওয়া হয়েছে। এর কারণ কি এবং কিভাবে এই সিলেক্ট কমিটি করা হচ্ছে সেটা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** রিক্রুটমেন্ট কমিটি বিভিন্ন পদের জন্য ভিন্ন ভিন্ন আছে। গ্রাম পঞ্চায়েতের সচিব এবং জব অ্যাসিসটেন্সের জন্য রিক্রুটমেন্ট কমিটি একটু আলাদা। এটা আগে থেকে আছে। এখন যেগুলি গ্রাম পঞ্চায়েতে নতুন পদ তৈরি করা হবে। আপনি বললেন যে সেক্রেটারি, জব অ্যাসিস্ট্যান্স ছাড়াও আগে আমরা গ্রাম পঞ্চায়েতের কর্মীপদ

একটা তৈরি করেছিলাম, দফাদার, চৌকিদার ছিল, তাদের রেগুলারাইজ করার চেষ্টা হয়েছে। তারপরে গ্রামপঞ্চায়েতের কর্মী বলা হয়েছে, তারা দুই থেকে তিন জন হয়, ছোট বড় গ্রাম পঞ্চায়েতের ভিত্তিতে। তাছাড়া আমরা একজন নতুন অ্যাসিস্ট্যান্ট পদ তৈরি করেছি। এগুলির রিক্রুটমেন্ট কমিটি আলাদা হবে। এই রিক্রুটমেন্ট কমিটিতে আছেন পঞ্চায়েত সমিতির সভাপতি, সহকারি সভাপতি, আর একজন কর্মধ্যক্ষ হবেন সেটা স্থায়ী সমিতি ঠিক করে দেবেন যে কোন কর্মধ্যক্ষ থাকবেন। তারপরে বি ডি ও থাকেন, জয়েন্ট বি ডি ও থাকেন, এ ও পি থাকেন। এ ও পি হচ্ছে মেম্বার সেক্রেটারি। আর গ্রাম পঞ্চায়েতে এই যে পদ তৈরি হয়েছে, সেখানে গ্রাম পঞ্চায়েতের প্রধান থাকেন। এইভাবে এটা করা হয়েছে। যেহেতু এগুলি পুরোপুরি পঞ্চায়েতের সঙ্গে সংশ্লিষ্ট পদ সেজন্য পঞ্চায়েতের লোককে নিয়ে করা হয়েছে এবং এর সঙ্গে যুক্ত অফিসার যারা তারা রয়েছে।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আপনি ৬ হাজার ৬০ জন কর্মী নতুন নিয়োগ এবং জব ওয়ার্কারদের প্রমোশনের কথা বলেছেন। আপনি জানেন যে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত কিছু গ্রাম্যকর্মী বাড়িতে বাড়িতে গিয়ে ট্যাক্স আদায় করেন। এদের কথা আপনি চিন্তা করছেন কিনা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ট্যাক্স কালেকটররা ঐ নির্দিষ্ট কমিশনের ভিত্তিতে এজেন্ট। কাজেই তারা নিয়মিত কর্মচারী নন। তবে তাদের ব্যাপারে আমরা কিছু করছি। তাদের আর কি কি কাজে ব্যবহার করা যায়, আরও কি কাজে একটু বেশি কমিশন পেতে পারে যাতে তাদের আয় একটু বাড়ে এবং ইচ্ছামতো ছাঁটাই করা না যায় তার জন্য কিছু নতুন নীতি আমরা করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এট ঠিক যে গ্রাম পঞ্চায়েতের বর্তমান যে পরিকাঠামো আছে এবং তাদের উপরে যে দায়িত্ব ন্যস্ত হয়েছে তার ফলে কাজ চালানো যাচ্ছে না, নতুন কর্মী দরকার এবং তার ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু আদালতে মামলা থাকায় আপনি তা পারছেন না, এই মুহূর্তে আপনার অসুবিধা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নতুন কর্মী নিয়োগের কথা ছেড়ে দিন। এই মুহূর্তে এমন অনেক গ্রাম পঞ্চায়েতে আছে যেখানে সচিব পদখালি হয়ে আছে। আপনি কয়েকদিন আগে বাগনান এক নম্বর গ্রাম পঞ্চায়েতের উদ্বোধন করে এলেন। ঐ গ্রাম পঞ্চায়েত এলাকার একাট গ্রাম পঞ্চায়েতে সচিব পদ খালি আছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম চাওয়া হয়েছে এবং সেই সঙ্গে আপনাদের নিয়োগের পদ্ধতি অনুযায়ী সেখানে সংবাদপত্রে ভ্যাকান্সি ডিক্রেয়ার করতে বলা হয়েছে, যাতে সকলে আবেদন করতে পারে। তার ফলে কিভাবে কি হবে এই নিয়ে কয়েকবার বৈঠকের পরেও উপরতলার অফিসারদের লেখা হলেও

উত্তর পাওয়া যায়নি। এই ধরনের নিয়োগ স্থগিত হয়ে আছে, নতুন কর্মী নিয়োগের জায়গায় পুরানো কর্মী নিয়োগ করা যাচ্ছে না। বর্তমানে বিষয়টি কি অবস্থায় আছে এবং সেটা নিয়ে কি চিন্তাভাবনা করছেন?

[11-50 — 12-00 Noon]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এটা নিয়ে কমিটি আছে, সেখানে মাননীয় বিধায়করাও আছেন, স্থানীয়ভাবে কমিটি কাজ করে, এটা তো রাজ্য স্তরে করা হয় না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়া দরখাস্ত নেওয়ার জন্য দরখাস্তের পরিমাণ বেশি হয়েছে। সুপ্রিম কোর্টের আদেশ বলে এই ব্যবস্থা নিতে হচ্ছে। এখন জটিলতার অবসান হয়েছে। লেবার ডিপার্টমেন্টের পক্ষ থেকে বলে দেওয়া হয়েছে যে, কেবলমাত্র এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেই নিয়োগ করা যাবে। এটা হলে যেগুলো পূরণ করেনি, সেটা পূরণ হবে, ম্যানেজেবল হবে। বিজ্ঞাপনের ভিত্তিতে যেসমস্ত দরখাস্ত পেয়েছি এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যেগুলো পেয়েছি, সেইগুলো একসঙ্গে নেওয়া হবে। কঠিন হলেও সেইগুলো বাদ দিয়ে করতে পারি না। একটা রিটিন পরীক্ষার ব্যাপারে থাকে, সেখানে ৮৫ পারসেন্ট নং থাকে, আর ইন্টারভিউতে ১৫ পারসেন্ট নাম্বার থাকে। সেইজন্য কোনও স্কুলের ঘর ভাড়া নিয়ে যদি রিটিন পরীক্ষার ব্যবস্থা আপনারা করে নিতে পারেন, তাহলে তাড়াতাড়ি হবে।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** কিছুদিন পূর্বে একটা অর্ডার গিয়েছিল খুব সম্ভবত পঞ্চায়েতগুলোতে তাতে বলা হয়েছিল যে, পঞ্চায়েতে যে কোনও লোক কাজ করে থাকে, তাদের নামে তালিকা পঞ্চায়েত সমিতির মাধ্যমে জেলা-পরিষদে পাঠাতে। সেটা ক্যাজুয়াল হিসাবেই ছিল। তারপর থেকে আমাদের বিভিন্ন পঞ্চায়েতগুলোর নাম পাঠিয়েছে। তাদের বিষয়ে কি চিন্তা-ভাবনা করা হচ্ছে বা আদৌ করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** যারা ক্যাজুয়ালি করছে বোধহয় এরকম কথাই বলছেন। এরকম করে তো হওয়ার কথা নয়। যদি এরকম থাকে, তাহলে সেখানে নূতন সৃষ্ট পদ যে হয়েছে, সেখানে দরখাস্ত করতে পারবেন তারা ৫০ পারসেন্ট মার্কস না থাকলেও করতে পারেন। তার বাইরে কিছু করা যাবে বলে আমার মনে হয় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পঞ্চায়েত সমিতিতে যেসমস্ত সেক্রেটারিরা রিটায়ার করে গিয়েছেন, তারা তিন-চার মাস পর্যন্ত পেনশন পায় না। এটা আমি জিরো আওয়ারেও দিয়েছি। তারা ট্রেজারিতে গেলে বলে টাকা নেই, জেলাতে গেলে বলে ইউটিলাইজেশন সার্টিফিকেট পাঠায়নি। যে সমস্ত পঞ্চায়েত সমিতি কর্মচারী নিয়োগ করেন, তারা যাতে

ঠিকমতো পেনশন পায়, সেটা দেখতে অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই প্রসঙ্গে কি এই কথা আসে? এটা হয় না। আই অ্যাম সরি। আপনি বসুন।

### বানতলায় 'লেকল্যান্ড'

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৭) **শ্রী রামপদ সামন্ত ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি?

(ক) একথা কি সত্যি যে, বানতলার কাছে 'লেকল্যান্ড' নামে একটি শিক্ষা, গবেষণা ও পর্যটনকেন্দ্র তৈরির পরিকল্পনা করা হয়েছে ;

(খ) সত্যি হলে, (১) পরিকল্পনাটি কোন পর্যায়ে আছে ; এবং

(২) পরিকল্পনা বাস্তবায়িত করতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী জানালেন যে, পরিকল্পনা নেই। তবে ভবিষ্যতে এই রকম কোনও পরিকল্পনা সরকার কি গ্রহণ করবেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি বলেছি যে, সরকারের এই রকম কোনও পরিকল্পনা নেই। কিন্তু এইরকম একটা প্রস্তাব লেকল্যান্ড ভিলেজে একটা বেসরকারি সংস্থার কাছে আমরা পেয়েছি। এই সংস্থা ভাঙ্গরের এলাকায় ৫ হাজার একর জমির উপর উপনগরী স্থাপনের প্রস্তাব দিয়েছে। কিন্তু সেই প্রস্তাব কতগুলি বিষয়ে পরীক্ষা নিরীক্ষা করে তাদের কাছে কিছু প্রশ্ন চেয়েছি। সেটার সঠিক জবাব পেলে বিষয়টি বিবেচনার মধ্যে নেব। এখনও পর্যন্ত সেটা বিবেচনার মধ্যে নেই।

**শ্রী সুজন চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বছর দেড়েকে আগে কলকাতার পূর্ব প্রান্তে ৯১টি মৌজাকে নতুন করে সি এম ডি এ এলাকায় অন্তর্ভুক্ত করার জন্য সরকার ঘোষণা করেছেন। এই দেড় বছরের মধ্যে সি এম ডি এ-র নতুন এক্সটেনডেড এলাকা যাকে নিউ ক্যালকাটা বলে অভিহিত করা হয়েছিল, সেক্ষেত্রে কাজের কতটা অগ্রগতি হয়েছে এবং আগামী ৬ মাসের মধ্যে ওই এলাকার অগ্রগতির আর কি পরিকল্পনা আছে

সেটা জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সি এম ডি এ এলাকা আমরা সম্প্রসারিত করেছি সোনারপুর, ভাঙ্গর এলাকাতে। সেখানে একটা উপনগরী গড়ে তোলার পরিকল্পনা আমরা নিয়েছি। কিন্তু বর্তমানে সেই পরিকল্পনা নিয়ে আমরা এগোতে পারিনি। কিন্তু ইতিমধ্যে একটা বেসরকারি সংস্থার কাছ থেকে আর একটা প্রস্তাব পেয়েছি। সেই প্রস্তাবটি পরীক্ষা নিরীক্ষার মধ্যে রয়েছে।

## শহরতলীতে বাণিজ্যিক প্রকল্প

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

> একথা কি সত্যি যে, কলকাতার পূর্ব শহরতলীতে অনাবাসী ভারতীয়দের জন্য একটি আবাসন তথা বাণিজ্যিক প্রকল্পে কাজ চলছে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

> হ্যাঁ, রাজ্য সরকারের সাথে যৌথ উদ্যোগে বেঙ্গল এন আর আই কমপ্লেক্স লিঃ অনাবাসী ভারতীয়দের জন্য একটি আবাসন তথা বাণিজ্যিক প্রকল্প রূপায়ণের কাজ প্রাথমিক পর্যায়ে রয়েছে। উক্ত প্রকল্পের জন্য আংশিক জমি অধিগ্রহণ করা হয়েছে। কিন্তু উচ্চ আদালতে মামলা থাকার জন্য জমি হস্তান্তর করা যায়নি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** প্রকল্পের জন্য আজকে জমি অধিগ্রহণ করা হয়েছে। মামলার জন্য হস্তক্ষেপ করা যাচ্ছে না। বাণিজ্যিক কমপ্লেক্সের জন্য মোট কত পরিমাণ জমি দরকার এবং বর্তমানে যে জমি অধিগ্রহণ করেছেন, তার পরিমাণ কত?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ৬৭ একর জমি লাগবে। তারমধ্যে বেশিরভাগটা হাইকোর্টে মামলায় আটকে গেছে। কিছুটা পাওয়া গেছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** অনাবাসী ভারতীয়দের জন্য এই যে বাণিজ্যিক কমপ্লেক্স করছেন, এই ব্যাপারে তাদের কাছ থেকে কি ধরনের সাড়া পাচ্ছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা আমাদের রাজ্যে অনাবাসী ভারতীয় বিদেশে বিনিয়োগের যে প্রস্তাবগুলি এসেছে, তার ভিত্তিতে এই ধরনের প্রকল্প হাতে নেওয়া হয়েছে এবং অনাবাসী ভারতীয় এবং তাদের সঙ্গে উপযুক্তভাবে হাউস কমপ্লেক্স তার সাথে রিক্রিয়েশন

সেন্টার এবং অন্যান্য আনুষঙ্গিক সব কিছু গড়ে উঠবে। আমরা অনেক আবেদন পেয়েছি। প্রায় ৫০০ উপর আবেদন পত্র জমা পড়েছে।

## Starred Questions
## (to which written answars were laid on the Table)

### হেলথ অফিসারদের বেতন

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) একথা কি সত্যি যে, রাজ্যের পৌরসভাগুলিতে নিযুক্ত 'হেলথ অফিসাররা অন্যান্য পৌর অফিসারদের মতো বেতনক্রম (স্কেল অব পে) না পেয়ে থোক টাকা (কনসলিডেটেড) পাচ্ছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত বৈষম্যের কারণ কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কারণ, স্বাস্থ্য আধিকারিকেরা চুক্তির ভিত্তিতে নির্দিষ্ট সময়ের জন্য নিযুক্ত হন। স্বাস্থ্য আধিকারিকেরা নিয়মিত সরকারি বা পৌরকর্মচারী নন।

### শহরে জমির উর্ধ্বসীমা

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৪) **শ্রী তপন হোড় ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) একথা কি সত্যি যে, শহরে জমির উর্ধ্বসীমা তুলে দেওয়ার কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের সাথে রাজ্য সরকারের সহমত পোষণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, কি কি কারণে সরকার এই সিদ্ধান্ত নিয়েছেন?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রযোজ্য নয়।

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** Question hour is over.

## ADJOUNRNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notice of Adjournment Motion. The first in from Shri Deba Prasad Sarkar on the subject of Governments decision to withdraw Higher Secondary classes from 39 colleges in the State and the second one is from Shri Ashok Kumar Deb and Shri Sudhir Bhattacharjee on the subject of reported death of ten (10) persons from a lorry accident in Buroshibtala in Midnapore on 30-6-99.

On the subject matter of the first motion of the Minister-in-charge of Higher Education made a statement in the House under rule 346 yesterday on which a notice under rule 319 have been received and admitted by me. The notice is time out of order and I disallow it.

The subject matter of the second Motion relates to day-to-day administration of the Government and does not call for adjournment of the business of the House.

The Member any invite attention of the Minister concerned through Calling Attention Mention, Question etc.

I, therefore, withheld by consent to the second motion.

One member of the party may read the text of the motion as

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল মেদিনীপুর এর বুড়োশিবতলায় ট্রাকের নিচে পড়ে মারা যায়। হাউসে এই ঘটনার বিস্তারিত বিবরণ চাই।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling

Attention on the following subjects, namely :

| | | |
|---|---|---|
| 1. Reported death of 10 persons following a lorry accident on Chandrakona Road in Shalboni Midnapore on 30-6-99 | : | Shri Sudhir Bhattacherjee<br>Shri Sailaja Kumar Das &<br>Shri Saugata Roy |
| 2. Exorbitant Fuel Surcharge in electricity bill by C.E.S.C.Ltd. | : | Shri Abdul Mannan<br>Shri Kripa Sindhu Saha<br>Shri Rabin Deb, and<br>Shri Padmanidhi Dhar |
| 3. Closure of Caledonion Jute Mill at Budge Budge in South 24-Parganas | : | Shri Ashok Kumar Deb |
| 4. Deplorable condition of Raidighi-Bisanpur Road | : | Shri Satya Ranjan Bapuli |

I have selected the notice of Shri Abdul Mannan, Shri Kripa Sindhu Saha, Shri Rabin Deb & Shri Padmanidhi Dhar on the subject of Exorbitant Fuel Surcharge in electricity bill by C.E.S.C. Ltd.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Rabindranath Mondal :** Sir, the statement will be made on the 5th July.

## LAYING OF ACCOUNT AND REPORT

**The Annual Statement of Accounts of the West Bengal State Electricity Board for the year 1997-98**

**Dr. Surjya Kanta Mishra :** Sir, with your kind permission I beg to lay the Annual Statement of Accounts of the West Bengal State Electricity Board for the year 1997-98.

***The 37th Annual Report of the Durgapur Project Limited.***

[ 1st July, 1999 ]

**Dr. Surjya Kanta Mishra :** Sir, with your kind permission I beg to lay the 37th Annual Report of the Durgapur Project Limited for the year 1997-98.

**The Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1997-98 along with Memorandum of Action Taken.**

**Dr. Surjya Kanta Mishra :** Sir, with your kind permission I beg to lay the Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1997-98 along with Memorandum of Action taken.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ফলতা বিধানসভা কেন্দ্রে প্রায় ১০ বছর ধরে বেনেবাটি, চককৃষ্ণপুর, রাজারামপুর প্রভৃতি এলাকায় বিদ্যুতের খুঁটি পোঁতা হয়েছে কিন্তু আজকে ১০ বছর অতিক্রান্ত বিদ্যুতের তার যায়নি। ১০ বছর ধরে ওখানকার মানুষ প্রচন্ড কষ্ট ভোগ করছে। প্রতিটি দপ্তরে তারা জানিয়েছে। আজকে নির্বাচনের জন্য আজকে ১০ বছর ধরে খুঁটি পোঁতা আছে। কিন্তু তার এখনও পৌঁছয়নি। বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই গ্রামে গঞ্জে আজকে মানুষকে এইভাবে ধোঁকা দেওয়া হচ্ছে। নির্বাচনে এর কারণে খুঁটি পুঁতে দেওয়া হল কিন্তু তার দেওয়া হল না। ঘরে ঘরে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার কথা ছিল কিন্তু পশ্চিমবঙ্গ সরকার আজকে বিদ্যুৎ পৌঁছে দিতে ব্যর্থ হয়েছে। পশ্চিমবঙ্গের নানাবিধ সমস্যা, সমস্ত দিক থেকে ব্যর্থ। বিদ্যুতের দিক থেকে ব্যর্থ। গ্রামে বিদ্যুৎ যাচ্ছে না। আমার এলাকায় বিদ্যুতের তার পৌঁছে দেওয়া হয় সেজন্য দাবি জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান এবং আরামবাগে আমলে বাজার থেকে শেয়ারাবাজার এর মধ্যে ৩ কি.মি. রাস্তাটি সারানোর জন্য বারে বারে বলা হয়েছে, কিন্তু এখন পর্যন্ত সারানো হয়নি। এই রাস্তাটি সত্বর যাতে সারানো হয় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী রামপ্রবেশ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ত্রাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর ভয়াবহ বন্যায় মানিকচক বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ভূতনি চর, গোপালপুর, কে বি ঝাউখাবান্না অঞ্চলের হাজার হাজার মানুষ

গৃহহীন, বাস্তুহীন এবং ভূমিহীন হয়েছে, প্রায় এক বছর হতে চলল। কিন্তু আজ পর্যন্ত তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা হল না। আমি হাউসে ত্রাণমন্ত্রীকে এ ব্যাপারে লিখিত প্রশ্ন করেছিলাম এবং মন্ত্রী মহাশয় তার উত্তরে কি বলেছেন সেটা আমি আপনার কাছে পড়ে শোনাচ্ছি।

ক) এটা কি সত্যি যে মালদা জেলার সাম্প্রতিক বন্যায় মানিকচক কেন্দ্রের অন্তর্গত গোপালপুর, কে বি ঝাউখাবান্না এলাকায় প্রায় ৪ হাজার পরিবার গৃহহীন ও ভূমিহীন হয়েছে,

খ) হলে, এদের পুনর্বাসনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না, এবং

গ) থাকলে, কবে নাগাদ পুনর্বাসনের ব্যবস্থা হবে বলে আশা করা যায়?

তখন ত্রাণবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছিলেন,

ক) হ্যাঁ, সত্য।

খ) হ্যাঁ, আছে, এবং

গ) উপযুক্ত খাসজমির সন্ধান সাপেক্ষে পুনর্বাসনের শীঘ্র ব্যবস্থা হবে বলে আশা করা যায়।

তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর কাছে এদের পুনর্বাসনের জন্য অনুরোধ করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমার বিধানসভা কেন্দ্র জলঙ্গীতে অনেক দিন ধরেই সাব-স্টেশন হওয়ার কথা। কিন্তু এখন পর্যন্ত হয়নি। এলাকায় চাষে বিদ্যুতের অভাব হচ্ছে, ভোল্টেজের সমস্যা আছে, এছাড়াও নানান সমস্যা আছে। কিছু নতুন লাইন হয়েছে কিন্তু লাইনে বিদ্যুৎ সংযোজ করা যাচ্ছে না। এই অবস্থায় এই সাব-স্টেশন করার পরিকল্পনা অনেক দিন আগে থেকেই আছে। আমি মাননীয় সেচ মন্ত্রীকে বলব অবিলম্বে যাতে এই সাব-স্টেশন করা হয় তার জন্য ব্যবস্থা নিন। অনেক দিন আগে থেকেই এর জন্য জমি ঠিক হয়েছে, বিধানসভাতে এর উত্তর দেওয়া হয়েছিল কিন্তু তাসত্ত্বেও এটা হচ্ছে না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি ই এস সি-র লাগাম ছাড়া ইলেকট্রিক বিল সম্পর্কে গোটা কলকাতা এবং শহরতলীর মানুষ যখন দিশেহারা এবং আমরাও বারে বারে রাজ্য সরকারের কাছে বলেছি যে সি ই এস সি যে বিল পাঠায় তার কোনও সিমেট্রী কোনও নিয়ম, কোনও নীতি, কোনও নির্ধারিত সূচি অনুযায়ী তা

পাঠানো হচ্ছে না। আমি দুটো বিল মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে পেশ করব আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রীকে একটা জায়গায় দেখানো হয়েছে মিটার রিডিং প্রিভিয়াস নীল, প্রেজেন্ট ৯৩১। কি করে এই ডিফারেন্সটা এল, বোঝা গেল না। সেখানে অ্যামাউন্ট লেখা হয়েছে ১৫ টাকা। কিন্তু আনরিয়ালাইজড বলে সেখানে ১১৭ টাকা এবং অন্যান্য খরচ দেখিয়ে টোটাল বিল করে দেওয়া হল ১৪১ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিল যখন দেয় তখন একটা নির্দিষ্ট সময়ের ভিতর বিল পেমেন্ট করলে একটা রিবেট দেওয়া হয়। কিন্তু এক্ষেত্রে রিবেটের কোনও ব্যবস্থা রাখা হল না। কোনও রিডিংয়ের কোনও সংখ্যাতত্ত্ব দেওয়া হল না, কোনও সূচক দেওয়া হল না, একতরফা ভাবে লামসাম ধরে বিল চার্জ করে দেওয়া হল। আবার আরেকটা জায়গায় দেখুন মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে বলছে প্রিভিয়াস মিটার রিডিং ৮১৯, এবং প্রেজেন্ট মিটার রিডিং ০০০০ এবং তাকে দিয়ে দিল ইউনিট কনজিউম ১১২ এবং চার্জড অ্যামাউন্ট ১২৬, টেকিং আদার্স চার্জেস ১৯৩ টাকা। তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন এক জায়গায় লিখছে যে প্রিভিয়াস মিটারের কোনও রিডিং নেই, আবার বর্তমান মিটার-এর কোনও রিডিং নেই, কিন্তু তার কনজামশন দিয়ে দিল একটা স্পেসিফিক ইউনিট এবং সে ইউনিটের জন্য চার্জ হল ১৫ টাকা। কিন্তু টোটাল বিল সাম-আপ করে তাকে দিতে হচ্ছে ১৪১ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কোনও সূচক, কোনও নিয়মনীতি মানা হল না।

(এই সময় মাইক অফ হয়ে যায়)

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** স্যার, বাংলাদেশের সীমান্ত অঞ্চল থেকে ১৫ কি.মি.-র মধ্যে যেসব মানুষ বাস করে তাদের কোনও রেশন কার্ড গত ৬ মাস থেকে দেওয়া হচ্ছে না। একটা সার্কুলার দিয়ে বলা হয়েছে ওদের রেশন কার্ড দেওয়া বন্ধ। ব্যাপারটা এমন, ওরা যেন ভারতের নাগরিকই নয়। এজন্য কোনও দরখাস্তও নেওয়া হচ্ছে না। সম্প্রতি যে শিশু ভূমিষ্ঠ হয়েছে তাদেরও রেশন কার্ডের দরখাস্ত নেওয়া হচ্ছে না। এই ব্যবস্থা বহাল থাকলে ভোটার তালিকার যে প্রণয়ন হচ্ছে তাতে অনেকের নাম বাদ যাবে এবং ভোটার হতে পারবে না। দেখা যাচ্ছে, কেউ বিয়ে হয়ে স্বামীর ঘরে চলে যাওয়ার ক্ষেত্রেও রেশন কার্ড পাচ্ছে না এবং এজন্য ভোটর লিস্টে নাম উঠছে না। তবে এখানে এইভাবে আলোচনা করেও বিশেষ কিছু হয় না। তাই আমি আপনাকে অনুরোধ করছি, আপনি ব্যক্তিগতভাবে যদি খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়কে ঐ সার্কুলার পরিবর্তন বা প্রত্যাহার করার জন্য বলেন তাহলে কাজ হতে পারে।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, ভবানীপুরের, 'রামরিকদাস হরলালকা'

হাসপাতালটা ১৯৮২ সালে অধিগ্রহণ হয়েছিল। তখন এখানে ১২৩টি সিট ছিল কিন্তু সরকার নিয়ে নেবার পর ৮০ সিটে গিয়ে দাঁড়িয়েছে। এখানে রোগীর সংখ্যা প্রতিদিন ১০ থেকে ১৫ জন। অথচ এখানে ডাক্তার আছে, সব আছে। কিন্তু কোনও একটা দুষ্টচক্র সেখানে রোগীদের ভর্তি হতে দিচ্ছে না। স্যার, আমরা পি জি হাসপাতালের পাশে থাকি, আমরা প্রতিদিন দেখি বহু রোগীর কার্ডের উপর স্ট্যাম্প দিয়ে দেওয়া হচ্ছে রিগ্রেট, নো বেড ভ্যাকান্সি বলে। সেখানে ঐ সরকারি হাসপাতালে ডাক্তার আছে অথচ ১০ থেকে ১৫ জনের বেশি পেশেন্ট ভর্তি হচ্ছে না। কি কারণে হচ্ছে না জানিনা। আমি নিজেও এ বিষয়ে একবার স্বাস্থ্য মন্ত্রীকে বলেছি। কিন্তু কেন ঐ রকম হচ্ছে এবং কি চক্রান্ত চলছে? সেখানে যিনি সরকারের প্রতিনিধি আছেন তিনি সি পি এম-র নেতা। আমি শুনেছি তিনি এখানে দুর্নীতির সঙ্গে যুক্ত আছেন। ঐ হাসপাতালের পেশেন্টদের জন্য যে মাছ, আনাজ কেনা হয় তা তার বাড়িতে যাচ্ছে। আমি অবিলম্বে দুষ্টচক্র বন্ধ করে পেশেন্টরা যাতে ওখানে ভর্তি হতে পারে তার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** স্যার, মুর্শিদাবাদ জেলার সুতী থানার অধীনে পুরপাড়া, চাইপাড়াসহ অনেক জায়গায় পদ্মার ভাঙনের ফলে পদ্মার পূর্ব পাস্তে চলে গেছে। সেখানে চাষীরা চাষ করতে গেলে বাংলাদেশের দুর্বৃত্তরা হাল-বলদসহ তাদের সমস্ত কিছু চুরি করে নিচ্ছে, লুঠ করে নিচ্ছে। কিন্তু বি এস এফ নদীর ওপারে তো যাচ্ছেই না, উপরন্তু চাষীদের বিরুদ্ধে কেস দায়ের করেছে। ইন্সপেক্টর জেনারেল অফ বি এস এফ ঐ অভিযোগ যাতে প্রত্যাহার করে নেয় এবং চাষীরা যাতে তাদের জমির ফসল ঘরে তুলতে পারে তারজন্য আপনারা মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কারিগরি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন পুরুলিয়া পশ্চিমবঙ্গের পিছিয়ে পড়া জেলা। এই জেলা শিক্ষার দিক থেকে অনেক পিছিয়ে আছে। ১৯৫৬ সালে এই জেলা পশ্চিমবঙ্গের সঙ্গে যুক্ত হয়েছিল। প্রাইমারি, সেকেন্ডারি শিক্ষা, কলেজ, অনার্স শিক্ষা প্রভৃতি দিক থেকে এই জেলা পিছিয়ে আছে। এখানে কারিগরি শিক্ষার জন্য একটা পলিটেকনিক কলেজ আছে। পশ্চিমবঙ্গ সরকার কারিগরি শিক্ষাকে উন্নত করার জন্য চেষ্টা করছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় কারিগরি শিক্ষা মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে পুরুলিয়ার ঐ পলিটেকনিক কলেজকে বি ই কলেজে রূপান্তরিত করা হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ষা এসে গেছে। সুন্দরবনের নদী বাঁধগুলোর অবস্থা

খুব খারাপ। সুন্দরবন এলাকার কংকনদীঘি, নগেন্দ্রপুর, পাথরপ্রতিমা, জি-পট, এল-পট, নামখানা ও সাগরে নদী বাঁধগুলোর অবস্থা অত্যন্ত খারাপ। কয়েকটি জায়গায় নোনা জল প্রবেশ করেছে। যে সমস্ত নদী বাঁধগুলো খারাপ অবস্থায় রয়েছে, সেগুলো গত ৫ বছর ধরে কোনওরকম মেরামত করা হয়নি। জেলাপরিষদ থেকে, সরকারি তরফ থেকে অবিলম্বে একটা মাস্টার প্ল্যান তৈরি করে যাতে নদীবাঁধগুলোর অবস্থার উন্নতি করা যায় তারজন্য ব্যবস্থা নেওয়ার দরকার। ইতিমধ্যে আমি খবর পেয়েছি যে, সেখানে কয়েকটি জায়গায় ভাঙন হয়েছে। ফলে নদীর মধ্যে দিয়ে নোনা জল প্রবেশ করেছে। ইরিগেশন মিনিস্টার আছেন, কিন্তু এটা তার ক্ষমতার বাইরে সুন্দরবন বিরাট এলাকা। সেজন্য আমি এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। এবং সেই সঙ্গে মাননীয় অর্থমন্ত্রীরও হস্তক্ষেপ দাবি করছি যাতে অবিলম্বে সুন্দরবনের নদীবাঁধগুলোর মেরামতের ব্যবস্থা করা হয়।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় আর্সেনিক দূষণের ফলে বহু মানুষ রোগাক্রান্ত হয়েছেন। কিন্তু আর্সেনিক দূষণের ফলে রোগাক্রান্ত হলে তাদের চিকিৎসার জন্য মুর্শিদাবাদ জেলার সদর হাসপাতালে এবং মহকুমা হাসপাতালে চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। তাদের চিকিৎসার জন্য কলকাতার পি জি হাসপাতালে বা অন্য কোনও হাসপাতালে নিয়ে আসতে হয়। এতে সেই সমস্ত মানুষদের প্রচন্ড অসুবিধা হয়। কারণ এখানে থাকা, খাওয়ার খুব অসুবিধা হয়ে পড়ে। ফলে তাদের খুব দুরবস্থার মধ্যে পড়তে হয়। আমি অনুরোধ করছি যাতে মুর্শিদাবাদ জেলার সদর হাসপাতালে বহরমপুরে বেশি করে চিকিৎসার ব্যবস্থা করা হয়। এছাড়া মহকুমা হাসপাতালে এই চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। আর্সেনিক দূষণের ফলে যাদের রোগ হয়েছে তারা যাতে মহকুমা হাসপাতালেও চিকিৎসার সুযোগ পান সে ব্যাপারেও ব্যবস্থা গ্রহণ করবেন। এছাড়া ইসলামপুর থানা এলাকায় লালবাগ সাব-ডিভিসনের মধ্যে একটা হাসপাতাল আছে। ঐ এলাকায় আর্সেনিক দূষণ একটা ভয়াবহ সমস্যার সৃষ্টি করেছে। কিন্তু সেই হাসপাতালেও আর্সেনিক দূষণের জন্য চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। আমি দাবি করছি শুধু কলকাতার হাসপাতালগুলোতে এর চিকিৎসা করলেই চলবে না সেই সঙ্গে সঙ্গে লালবাগ মহকুমা হাসপাতালে সহ সমস্ত জেলা হাসপাতালগুলোতে এবং সমস্ত সদর হাসপাতালগুলোতেও আর্সেনিক দূষণের জন্য চিকিৎসার ব্যবস্থা করা হোক।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল মহকুমা হাসপাতালে অ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন নেই। কোনও কুকুরে কামড়ে আক্রান্ত মানুষ ঐ হাসপাতালে কোনও চিকিৎসা করা যাচ্ছে

না। একটা কাগজে দেখলাম যে, ১৯ তারিখে একটা কুকুর একজনকে কামড়েছে আর তার পরের দিন কুকুরটা মারা গেছে। ডাক্তার আরজেন্ট কথাটা লিখে দিয়েছেন কিন্তু তাসত্ত্বেও ঐ হাসপাতালে অ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন না থাকার ফলে সেখানে তার কোনও চিকিৎসা হয়নি। ঐ হাসপাতালে অ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন দেওয়ার কোনও ব্যবস্থা নেই। ঐ অঞ্চলে জলাতঙ্ক রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে বলতে চাই, অবিলম্বে যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে ঐ হাসপাতালে এ আর ভি পাঠাবার ব্যবস্থা করা হোক। ধন্যবাদ।

[12-20 — 12-30 p.m.]

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র জাঙ্গীপাড়া থেকে হরিপাল স্টেশন পর্যন্ত যোগাযোগের একটি মাত্র রাস্তাটি ভীষণভাবে ভেঙে গেছে। ঐ রাস্তাটা দিয়ে ৯নং বাস, ৯/এ নং বাস, ১০ নং বাস তারকেশ্বর-চুঁচুড়া এক্সপ্রেস বাস, বিভিন্ন রুটের ট্রেকার এবং অন্যান্য অনেক গাড়ি নিয়মিত যাতায়াত করে। ওখানে ঐটিই একমাত্র যোগাযোগের পথ। রাস্তাটির বর্তমানে এমনই অবস্থা যে, যাত্রী বোঝাই বাসগুলি হেলে পড়ে এবং এমনভাবে যাতায়াত করে যে, যে কোনও সময় বড় রকমের দুর্ঘটনা ঘটতে পারে। অতএব অবিলম্বে রাস্তাটির সংস্কারের জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, আজকে ১লা জুলাই পশ্চিমবাংলার রূপকার ডাঃ বিধানচন্দ্র রায়ের জন্ম এবং মৃত্যু দিবস। পশ্চিমবাংলায় যা কিছু সৃষ্টি হয়েছে সব কিছুর পিছনে ডাঃ বিধানচন্দ্র রায়ের অবদান আছে। তিনি যে বাংলার জন্য অনেক কিছুই করেছেন, তা অনস্বীকার্য। বিশেষ করে তিনি পশ্চিমবাংলার ছোট, বড় মাঝারি শিল্পের প্রতিষ্ঠাতা। কিন্তু আজকে সেই শিল্পগুলি ধুঁকছে। ছোট, বড় শিল্পগুলি নষ্ট হতে বসেছে। ফলে আজকে রাজ্যে ৬০ লক্ষ বেকার। এই পরিস্থিতিতে আমি রাজ্য সরকারের কাছে দাবি করছি, যেমন কেন্দ্রীয় সরকারের 'ইন্দিরা আবাসন যোজনা' 'জওহর রোজগার যোজনা' প্রভৃতি বিভিন্ন নামের উন্নয়ন কর্মসূচি আছে তেমন ডাঃ বিধানচন্দ্র রায়ের নামে তার এই জন্ম এবং মৃত্যুর দিনে ছোট বড় শিল্পের প্রসার, বন্ধ কল-কারখানা খোলা এবং ৬০ লক্ষ বেকারকে স্বনির্ভর করার উদ্দেশ্যে একটা উন্নয়ন কর্মসূচি ঘোষণা করা হোক।

**শ্রী অবিনাশ মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় পুরুলিয়া জেলার হুড়া গ্রামীণ

স্বাস্থ্য কেন্দ্রটির নির্মাণ কার্য তিন, চার বছর আগেই শেষ হয়েছে। কিন্তু সেটা পুরোপুরিভাবে চালু না হওয়ার জন্য সেখানে থেকে অনেক টাকার সম্পত্তি ইতিমধ্যেই চুরি হয়ে গেছে—আসবাবপত্র, বৈদ্যুতিক তার প্রভৃতি চুরি হয়ে গেছে। হুড়া গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রটি পুরোপুরি চালু হলে পুরুলিয়া এবং বাঁকুড়া, দুটি স্বাস্থ্য কেন্দ্রের ওপর থেকে রুগীর চাপ কমবে। হুড়া পুরুলিয়া থেকে ৫০ কিলোমিটার দূরে অবস্থিত এবং বাঁকুড়া থেকেও ৫০ কিলোমিটার দূরে অবস্থিত। এই বিস্তীর্ণ ১০০ কিলোমিটার-এর মধ্যে আর কোনও স্বাস্থ্য কেন্দ্র না থাকায় হুড়া গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রটি আজকে চালু করার দরকার আছে। সাধারণ মানুষ তাতে খুবই উপকৃত হবে। কাজেই ওটি অবিলম্বে চালু করার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী লক্ষীরাম কিসকু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলার বান্দোয়ান ফরেস্ট প্রকল্পে গত কয়েক মাস ধরে প্রচন্ডভাবে কাঠ চুরি বেড়ে গেছে। কিছু কাঠের চোরাকারবারি বে-আইনিভাবে গাছ কেটে নিয়ে যাচ্ছে। প্রশাসনকে বার বার বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। বে-আইনি গাছ কাটা এবং কাঠ চুরি বন্ধ করার জন্য যে প্রচেষ্টা গ্রহণ করা দরকার, তা আজ পর্যন্ত নেওয়া হয়নি। তাই আমি অবিলম্বে ঐ এলাকার কাঠ পাচারকারিদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছ। স্যার, এখানে অনেক মাননীয় সদস্যই চিকিৎসার কথা, স্বাস্থ্যের কথা, হাসপাতাল তৈরির কথা বলেছেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব, গ্রাম এবং মফস্বলের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র থেকে বা মহকুমা হাসপাতাল থেকে এমন অনেক রোগী কলকাতার বড় বড় সরকারি হাসপাতালগুলিতে আসেন যাদের সেখানে চিকিৎসা করা যাবে না অথচ জরুরি ভিত্তিতে তাদের চিকিৎসা করা দরকার এই কলকাতায় বড় বড় হাসপাতালে। কিন্তু এখানে এসে সেই সমস্ত রোগীকে ভর্তির ব্যাপারে বিরাট সমস্যা দেখা দেয়। ঘণ্টার পর ঘণ্টা ধরে রোগীর বাড়ির লোকজন এ দিকে ও দিকে ছোটাছুটি করেন এবং তাদের এরজন্য ভীষণ অসুবিধায় পড়তে হয়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন গ্রাম এবং মফস্বল থেকে জরুরি ভিত্তিতে যে সমস্ত রোগী পি জি মেডিক্যাল কলেজ, ন্যাশনাল মেডিক্যাল কলেজ আর জি কর হাসপাতালে চিকিৎসা করানোর জন্য আসেন তাদের জন্য আলাদা একটি সেল করা হোক, যে সেল এই সমস্ত রোগীদের ভর্তির ব্যাপারে সাহায্য করতে পারবে। কারণ এই সমস্ত বড় বড় হাসপাতালগুলিতে দালালরা ঘোরাঘুরি করে এবং অর্থের বিনিময়ে রোগী

ভর্তি করায়। গ্রামবাংলায় মানুষ কলকাতায় রোগী ভর্তি করতে গিয়ে দিশেহারা হয়ে যায়। জরুরি ভিত্তিতে চিকিৎসা করানোর জন্য যে সমস্ত রোগী কলকাতায় বড় বড় সরকারি হাসপাতালে আসেন তাদের ভর্তির জন্য আলাদা একটি সেল খোলার জন্য ব্যবস্থা নিতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শক্তিপদ খাড়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অমার নির্বাচনী কেন্দ্র পোলবা থানার অধীনে রাজহাট, সুগন্ধা গ্রামপঞ্চায়েত এলাকায় প্রায় ৭০/৮০টি ইট ভাটি আছে। এই ইট ভাটির মালিকরা দালাল নিয়োগ করে তাদের মাধ্যমে কৃষকদের প্রলুব্ধ করে বেআইনিভাবে কৃষিজমি থেকে ২ ফুট/২।। ফুট করে মাটি কেটে নিচ্ছে। এর ফলে শত শত বিঘা জমি উর্বরতা হারিয়ে ফেলছে। এই অবস্থা চললে আগামী দিনে কৃষিজমির ক্ষেত্রে বিরাট একটা সঙ্কট দেখা দেবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, বেআইনিভাবে মাটি কাটা বন্ধ করার ব্যবস্থা করুন।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২২ তারিখে এন জি পি তে যে বিস্ফোরণ ঘটে তাতে ১১ জন মারা যায় এবং ৩০ জন আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়। ২৩শে জুন মাননীয় পুলিশমন্ত্রী মহাশয় এই বিধানসভাতে বিবৃতি দিয়ে বলেন যে এটা আই এস আই-এর কাজ। এর ফলে উত্তর দিনাজপুর জেলার ইসলামপুর সাব-ডিভিসনে যেখানে ১০০ পারসেন্ট মুসলিমদের মধ্যে ৭০ পারসেন্ট মুসলিম উর্দুভাষী সেই উর্দুভাষী মানুষদের উপর সেখানকার পুলিশ অত্যাচার শুরু করেছে আই এস আই-এর চর সন্দেহে। স্যার, আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর কাছে জানতে চাই, উর্দুভাষী হলেই যদি আই এস আই-এর চর হয় তাহলে আসামের উলফা যারা তাদের মধ্যে কতজন মুসলিম আছেন? আই এস আই-এর এজেন্টে তো একজন হিন্দুও হতে পারে, একজন ব্রাহ্মণও হতে পারে। তাহলে বেছে বেছে সেই মুসলমান সম্প্রদায়ের লোকেদের উপর আঘাত আনা হচ্ছে কেন? এই সব মুসলমানরা শঙ্কিত হয়ে পড়েছে। তারা আমার কাছে এসে বলছে, বিধায়ক সাহেব, আমাকে একটা সার্টিফিকেট দিন, কলকাতা যাব, দিল্লি যাব, রাস্তায় যাতে পুলিশ আমাদের হয়রানি না করে। এই রকম একটা অবস্থা ইসলামপুর মহকুমায় হয়েছে। আমি এ বিষয়ে প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা হচ্ছে, এই যে আলফা, কুচবিহার ডিস্ট্রিক্টে যতগুলি নার্সিং হোম আছে, প্রত্যেকটি নার্সিং হোমে আলফারা চিকিৎসা করায়। সেখানে পুলিশ কি করে? সেখানে তাদের গ্রেপ্তার কেন করছে না আলফাদের মধ্যেও তো অনেক মুসলমান আছে। আজকে যদি এটা বন্ধ করা না হয় তাহলে বৃহত্তর আন্দোলনের দিকে মানুষ যাবে। তাই অবিলম্বে এর প্রতিকার

করার জন্য দাবি জানাচ্ছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী ভক্তরাম পান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের চন্ডীতলা এক নম্বর ব্লকের জঙ্গলপাড়া থেকে গঙ্গাধরপুর বাজার ৪.১৪ কিলোমিটার এই রাস্তাটি পূর্ত সড়ক দপ্তর ১৯৮৬-৮৭ সালে নির্মাণ করার জন্য অনুমোদন করেছে। ১৯৯৬-৯৭ সালে কিছু মাটি ফেলে ইট দেওয়ার কাজ শুরু হয়। তারপরে আর কোনও কাজ হয়নি। কাজেই অবিলম্বে ঐ ৪.১৪ কিলেমিটার রাস্তাটি নির্মাণের জন্য আমি পূর্ত সড়ক বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে এর আগেও ফুয়েল সারচার্জ নিয়ে বিতর্ক হয়েছিল এবং যখন এটা নিয়ে বিতর্ক চলছিল তখন দেবকুমার বসুর রিপোর্টে বলা হয়েছিল যে ফুয়েল সারচার্জ কমানো হোক, ১০০ কোটি টাকা ফেরত দেওয়া হোক। তারপরে দেবকুমার বসুর রিপোর্ট আবার পরিবর্তন করেছে। কিন্তু সম্প্রতি দেখছি যে. তৃণমূলের পক্ষ থেকে ধর্ণা চলছে ফুয়েল সারচার্জ কমানোর দাবিতে। আমার প্রশ্ন হচ্ছে, এতদিন তাদের খেয়াল হয়নি। এই ইলেকশন এসে গেছে, তাই তৃণমূল কংগ্রেস থেকে এই ধর্ণা দিয়েছে। কেন তারা এর আগে এটা করেনি? আর সি পি এম-এর ডিস্ট্রিক্ট কমিটি, তারাও একই দাবিতে ভিক্টোরিয়া হাউসে ধর্ণা করছে। আমি আশ্চর্য্য হয়ে যাচ্ছি যে, রাজ্য সরকার যেখানে সি ই এস সি-কে ফিউয়েল সারচার্জ আদায় করার জন্য অনুমতি দিয়েছে, সেখানে রাজ্য সরকারের কাছে ডেমনস্ট্রেশন না দিয়ে সি ই এস সি-র দিচ্ছে কেন এবং বুদ্ধদেব বাবু বলেছিলেন যে, তার রিভাইভ করার কথা ভাবছেন। আমরা দেখছি যে, রাজ্য সরকার এবং রাজ্যের সি পি এম তারা দু মুখে কথা বলছেন। হাউসে দেখছি যে শঙ্কর সেন বলছেন, আমি চাপে পড়ে ফুয়েল সারচার্জ আদায় করতে দিয়েছি, আর বাইরে ওরা ডেমোস্ট্রেশন দিচ্ছে ফুয়েল সারচার্জ কমানোর জন্য। আমরা এর তীব্র নিন্দা করছি।

**শ্রী কিরিটি বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের হিরবান ব্লকে শিশু বিকাশ প্রকল্প এন জি ও-দের হাতে চলে গেছে। সেখানে বাইরের এন জি ও-দের হাতে না দিয়ে যাতে স্থানীয় এন জি ও-দের হাতে দেওয়া হয় তার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি

গুরুত্বপূর্ণ বিষয়ে শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, সারা পশ্চিমবাংলায় শিল্পের অবস্থা খুব খারাপ। বীরভূম জেলায় যে কটা শিল্প কংগ্রেস স্থাপন করেছিল আজকে সেগুলিও নষ্ট হওয়ার মুখে আমেদপুর সুগার মিলের কয়েকশো কর্মী দীর্ঘ দিন ধরে বেতন পাচ্ছে না। কিন্তু ম্যানেজমেন্ট বেতন পাচ্ছে। এই সুগার মিল যাতে চালু হয় তার জন্য ম্যানেজমেন্টের কোনও উৎসাহ দেখছি না। আমেদপুর সুগার মিলের যারা এমপ্লয়ী, দীর্ঘদিন ধরে তারা আন্দোলন করছে কাছের দাবিতে বেতনের দাবিতে। কিন্তু সরকার নীরব ভূমিকা পালন করছে। আজকে সারা পশ্চিমবাংলায় যেভাবে শিল্প ধুঁকছে সেইভাবে বীরভূমে যে সমস্ত শিল্প আছে সেইগুলি প্রায় বন্ধ হওয়ার মুখে। আমেদপুর সুগার মিলে যে সমস্ত কর্মী দীর্ঘ দিন ধরে কাজ করছে তারা বেতন না পাওয়ার জন্য না খেতে পেয়ে মারা যাওয়ার মুখে দাঁড়িয়েছে। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই বিশেষ করে এই আমেদপুর সুগার মিল, এই শিল্পকে যেন বাঁচিয়ে রাখার প্রচেষ্টা করা হয় এবং এখানকার কর্মিরা যাতে কাজ পায় এবং বেতন পায় তার ব্যবস্থা যেন করা হয়।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে চিকিৎসা দিবস। আজকে স্বাস্থ্য পরিষেবা উন্নতি করার জন্য নানা দিক থেকে সরকার এবং বিভিন্ন সংস্থা শপথ নিচ্ছে। স্যার, আপনার মাধ্যমে আমাদের রাজ্যের স্বাস্থ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর উদ্দেশ্যে একটা স্পর্শকাতর বিষয় উল্লেখ করতে চাই। চিকিৎসার জন্য মুমূর্ষু রোগী চিকিৎসা কেন্দ্রে নিয়ে যাওয়ার অন্যতম যান হচ্ছে অ্যাম্বুলেন্স। এই অ্যাম্বুলেন্স সরকারের আছে, বিভিন্ন সংস্থার আছে, বিভিন বেসরকারি সংস্থার আছে বিভিন্ন ক্লাবের আছে, বিভিন্ন লাইব্রেরির আছে। নানা সংস্থা এই কাজ করছে, এটা একটা ভাল দিক। বর্তমান পরিস্থিতিতে আজকে জাতীয় নিরাপত্তার প্রশ্ন উঠছে। এই অ্যাম্বুলেন্সে একটা বাড়তি সুযোগ রয়েছে। রোগীকে নিয়ে চিকিৎসা কেন্দ্রে যাওয়ার ক্ষেত্রে বাড়তি সুবিধা হচ্ছে এই যানে করে দ্রুত যাওয়া যায়। এই সময় বর্তমান পরিস্থিতিতে এই যান অন্য কাজে ব্যবহারিত হচ্ছে কিনা এটা দেখার বিষয় আছে। উগ্রপন্থীরা বা সন্ত্রাসবাদীরা এই অ্যাম্বুলেন্সকে ব্যবহার করছে কিনা অন্য কাজে, এটা বিশেষ করে তদন্ত করার জন্য স্বরাষ্ট্রমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। অ্যাম্বুলেন্স যে সমস্ত সংস্থা সরবরাহ করে থাকে তাদের তালিকা তৈরি করে তারা কি কাজে এটাকে ব্যবহার করছে এটা জেনে কার্যকর ব্যবস্থা নেওয়া দরকার। কারণ এটা জাতীয় নিরাপত্তার সাথে সংশ্লিষ্ট। সেই দিকে লক্ষ্য রেখে এই ব্যাপারে তদন্ত করার দাবি জানাচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রায়দীঘি থেকে দক্ষিণ বিষ্ণুপুর পর্যন্ত যে রাস্তাটি আছে এই

রাস্তার জিরো থেকে ১১ কিলোমিটার পর্যন্ত অত্যন্ত খারাপ। কয়েক দিনের মধ্যে বেশ কয়েকটি দুর্ঘটনা ঘটেছে। তার মধ্যে একজন মারা গিয়েছে। এই রাস্তা দিয়ে ট্রেকার রিক্সা কিছুই যেতে পারে না। এই রাস্তা দিয়ে মানুষ হাঁটার অনুপযুক্ত হয়ে গেছে। অবিলম্বে এই রাস্তার থেকে ১১ কিলোমিটার সারানো হয় তার জন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের পরিচালনায় মাধ্যমিক পরীক্ষা হয়েছে এবং সেই পরীক্ষার ফলও প্রকাশিত হয়েছে সেটা সকলেই জানেন। এই পরীক্ষার ফলে প্রথম বিভাগে পাশ করা এবং স্টার মার্ক পাওয়ার ছাত্রছাত্রীর সংখ্যা অধিক। আমি বাজেট বক্তৃতার সময় বলেছিলাম পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা নীতির ফলে ছাত্র-ছাত্রীদের কোয়ালিটি এবং কোয়ানটিটি দুটিই বৃদ্ধি ঘটেছে। এই পরীক্ষার ফল তার একটা প্রমাণ। আমার দ্বিতীয় কথা হল বাংলা মাধ্যমে বিদ্যালয়গুলি এবারে যে অত্যন্ত ভাল কৃতিত্বের পরিচয় দিয়েছে সেটা সকলেই জানেন। আমাদের বন্ধু শ্রী রবীন দেবের কন্যা ঋত্বিক এই পরীক্ষায় চতুর্থ লাভ করেছে। সেটা বাংলা মাধ্যমে বিদ্যালয়েরই কৃতিত্ব। কিন্তু একটা সমস্যা আসছে, এবারে আমি দেখছি, যারা সেকেন্ড ডিভিসনে পাশ করেছে—আগে ৪৫ পারসেন্ট মার্কস পেলে পর ছাত্রছাত্রীরা সায়েন্স বিভাগে ভর্তি হতে পারত। যারা প্রথম বিভাগে পাশ করেছে তাদের অনেকেই সায়েন্সে চান্স পাবে না। যদিও অনেকগুলো স্কুলকে আপগ্রেড করা হয়েছে। বিভিন্ন কলেজ থেকে এনে বিভিন্ন স্কুলকে আপগ্রেড করা হয়েছে। তা সত্ত্বেও এই সমস্যা দেখা দিয়েছে। আমি বিদ্যালয় শিক্ষামন্ত্রীকে এটা দেখতে অনুরোধ জানাই।

[12-40 —1-30 p.m. (including adjournment)]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাজ্যের একটা ব্যাপক সংখ্যক তন্তুজীবী এই পশ্চিমবাংলায় রয়েছে। পশ্চিমবাংলার ৮টি জেলাতে তারা রয়েছে। শান্তিপুরে যে ব্যাপক সংখ্যক মানুষ বাস করেন, তারমধ্যে ৭০ শতাংশ তাঁতশিল্পের ওপরে নির্ভরশীল। বর্তমানে যে প্রতিযোগিতা মূলক বাজার চলছে, তারজন্য উন্নতমানের কাপড় তৈরি করতে গেলে তারজন্য যে টেকনোলজি, নতুন নতুন প্রযুক্তি বেরিয়েছে, সেদিকে রাজ্য সরকার এগোচ্ছেন না। পশ্চিমবাংলার মধ্যে কলকাতায় একটিমাত্র উইভার্স সার্ভিস সেন্টার আছে। নর্থ বেঙ্গল এবং অন্যান্য বিভিন্ন জায়গা থেকে নতুন নতুন যে পদ্ধতি, ডিজাইন, কালারের শিক্ষা তা নিতে, এই বিষয়ে ট্রেনিং নিতে এখানে আসতে হয় তন্তুজীবীদের। কলকাতায় যে একটি মাত্র উইভার্স সার্ভিস সেন্টার রয়েছে, এখানে তন্তুজীবীদের ট্রেনিং নিতে আসতে হয়। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার শান্তিপুরকে এক্সপোর্ট জোন হিসাবে ডিক্লিয়ার

করেছে। আমি অনুরোধ করছি, কলকাতাতে যে উইভার্স সার্ভিস সেন্টার আছে, তার একটা শাখা শান্তিপুরে স্থাপন করা হোক। এটি হলে আশেপাশে জেলা যেমন, বর্ধমান, নদীয়া এবং মুর্শিদাবাদ এইসব জায়গায় যে সমস্ত তন্তুজীবীদের আছেন তারা উপযুক্ত সাহায্য পেতে পারেন।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি রাজ্যে আই এস আই কার্যকলাপ পাকিস্তানি কার্যকলাপ বৃদ্ধি পাচ্ছে। এন জে পি-তে ভয়াবহ ঘটনা ঘটে গিয়েছে। মর্মান্তিক সেই ঘটনার পরিপ্রেক্ষিতে আমরা মমাহত। কিন্তু একে প্রোটেকশন দেবার জন্য আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে বিভিন্ন ব্যবস্থা নেওয়া হয়েছে। আমরা দেখতে পাচ্ছি, বিভিন্ন রেল স্টেশন, বিভিন্ন গুরুত্বপূর্ণ জায়গাগুলোতে অতিরিক্ত সতর্কতামূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। বিধানসভা ভবন এবং মহাকরণেও এই ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে। বিশেষ করে বিধানসভা এবং মহাকরণে সতর্কতামূলক ব্যবস্থা নেওয়ার পরিপ্রেক্ষিতে আমি একটি ঘটনার কথা এখানে বলতে চাই। সাংসদ এবং এম এল এ আমরা জনস্বার্থে কিছু কিছু প্রতিনিধি পাঠিয়ে থাকি। সেক্ষেত্রে কড়াকড়ি দেখা যাচ্ছে। আমরা বলছি, কড়াকড়ি ব্যবস্থা হোক। কিন্তু সাংসদ এবং এম এল এ যাদেরকে চিঠি দিয়ে পাঠাবেন তাদের যাতে হয়রান না হতে হয়, এটা দেখার জন্য আমি রাজ্য সরকারের কাছে অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা পশ্চিমবাংলার ক্রীড়ামোদি মানুষ মর্মাহত। কারগিলে যুদ্ধের যে রনদামামা বেজে উঠেছে তাতে আমরা দুঃখিত। কিন্তু এই পরিপ্রেক্ষিতে আমরা দেখলাম প্রাক্তন খ্যাতনামা ক্রিকেটার কপিলদেব ঘোষণা করেছেন যে, পাকিস্তানের সঙ্গে আমাদের আর খেলা উচিত হবে না। এর পরেই আমরা দেখলাম, ক্রিকেটের যে কর্মকর্তা রাজ সিং দুঙ্গারপুর, তিনি এটাকে সমর্থন করেছেন। আমরা মনেকরি এটা ক্রিকেটের আদর্শের পরিপন্থী, বিশেষ করে যেখানে পাকিস্তানের সঙ্গে ১২ বছর পর খেলার ফলে এটা মৈত্রী তৈরি হয়েছে। যুদ্ধের এই উন্মাদনা সাময়িক। উভয় দেশের মধ্যে এই খেলার মধ্যে দিয়েই সম্প্রীতি তৈরি হত। সেখানে দেশের এতবড় খ্যাতনামা খেলোয়াড় এবং ব্যক্তির উক্তি গোটা পরিবেশকে নষ্ট করছে। দেশের মধ্যে একটা উগ্র জাতীয়তাবাদ তৈরি করছে যেটা আমাদের দেশের পক্ষে সাংঘাতিক খবর। সেই কারণে এখানকার ক্রীড়ামোদি মানুষেরা এই বিবৃতির প্রতিবাদ জানাক এবং আমিও জানাচ্ছি। সাহারা কাপ যাতে অনুষ্ঠিত হয় সেই আবেদন আমরা ভারত সরকারের কাছে জানাব। এই সাহারা কাপ খেলার অনুষ্ঠানের মধ্যে দিয়ে উভয় দেশের মধ্যে সম্প্রীতি রক্ষা হবে। সেই কারণে উভয় দেশের মধ্যে খেলার প্রস্তুতি নেওয়া হোক এই

আবেদন আমি রাখছি।

(At this stage the House was adjourned till 1-30 p.m.)

(After Recess)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

[1-30 — 1-40 p.m.]

**Mr. Deputy Speaker :** Now discussions under Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, & 92. There are cut motions to Demand Nos. 24, 53, 75, 87, 88, 93 and 92. The motions are in order and taken as moved.

**Demand No. 24**

**Shri Saugata Roy (No. 1)**
**Shri Shyamadas Banerjee (Nos. 2-5)**
**Shri Shobhandeb Chattopadhyay (No.6)**
**Shri Kamal Mukherjee (Nos. 7-9)**

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 53**

**Shri Kamal Mukherjee (Nos. 1-2)**

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 75**

**Shri Pankaj Banerjee (Nos. 1-2)**
**Shri Saugata Roy (No. 3)**
**Shri Sudhir Bhattacharjee (Nos.4-5)**
**Shri Ajoy De (No. 6)**

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 87**

**Shri Shobhandeb Chattopadhyay :** Sir, I beg to move that the

amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 88**

**Shri Nirmal Ghosh :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 93**

**Shri Sanjoy Bakshi :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 92**

**Shri Saugata Roy (No. 1)**
**Shri Nirmal Ghosh (Nos. 2-3)**
**Shri Shobhandeb Chattopadhya (No.4)**

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

The discussion on all the Demand were held together.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আজকে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি এবং পাবলিক আন্ডারটেকিং একসঙ্গে আলোচনা হতে যাচ্ছে। কিন্তু পাবলিক আন্ডারটেকিং-এর মন্ত্রী এখনও আসেনি। আপনি দেখুন তিনি যেন এসে যান।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি অর্ডার দিয়েছি, ওরা নিয়ে আসছেন, আপনি শুরু করুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলি এবং মাননীয় মন্ত্রী মৃণাল ব্যানার্জির এখানে যে বাজেট বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশনের সমর্থনে দু-একটি কথা বলতে চাই। যখন ইন্ডাস্ট্রি নিয়ে বলছি, তখন এই কথাটা বলে রাখা দরকার যে সারা দেশে ইন্ডাস্ট্রির অবস্থা খুব খারাপ। গত ১ বছরে বি জে পি সরকারের আমলে ইন্ডাস্ট্রিতে প্রচন্ড রিসেসন হয়ে গেছে এবং এটা ডিমান্ড রিসেসন। কনজিউমার ডুরাবেল বিক্রি হচ্ছে না। আপনি দেখেছেন গাড়ি থেকে শুরু করে যত কিছু হোয়াইট গুডস সেইগুলি বিক্রি হচ্ছে না। শুধু আমাদের দেশে ইন্ডাস্ট্রির অবস্থা খারাপ তাই নয়, ইন্ডাস্ট্রি এক্সটারনাল এনভায়রনমেন্ট সেটাও খুব খারাপ। সাউথ ইস্ট এশিয়ার ইকনমিকগুলি কোলাপসড করেছে। আমাদের

যে এক্সপোর্ট তা প্রচন্ডভাবে মার খেয়েছে। প্রকৃতপক্ষে আমি মনে করতে পারি না। ৯৫-৯৬ সালে নরসিমা রাও এর সময় ইন্ডাস্ট্রিতে যে বুম এসেছিল শেয়ার বাজার যে বুম এসেছিল সাম্প্রতিককালে ইন্ডাস্ট্রির এত খারাপ এনভায়রনমেন্ট কখনও হয়েছে কিনা জানা নেই। আমি যখন রাজ্য সরকারের বাজেট নিয়ে বলব, তখন ইন্ডাস্ট্রির এই অবস্থাকে মনে রেখেই বলব, এই এক্সটারনাল এনভায়রনমেন্ট এর ব্যাপারে যে প্রচন্ড খারাপ অবস্থা, আমাদের রাজ্যে শিল্পের যে অবস্থা, সেটা এত খারাপ কেন, আমাদের যে ট্রাডিশনাল ইন্ডাস্ট্রি সেইগুলি সবচেয়ে বেশি সঙ্কটের মধ্যে দিয়ে যাচ্ছে। আমাদের চটকলের উঠে যাওয়ার সম্ভাবনা না থাকলেও বর্তমানে ১৩/১৪ টি চটকল বন্ধ। এখানে ৫০ হাজার শ্রমিক বসে আছে। টেক্সটাইলস ইন্ডাস্ট্রি সমস্ত বন্ধ। গার্ডেনরীচ এর কেশোরাম থেকে আরম্ভ করে মেদিনীপুরের টেক্সটাইলস মিলগুলি পর্যন্ত বন্ধ। এন টি সি মিলগুলি বন্ধ করার নোটিশ দিয়ে দিয়েছে। তার ফলে দুটো মেজর ইন্ডাস্ট্রি জুট এবং টেক্সটাইল তারা খারাপ অবস্থায় রয়েছে, রাজ্য সরকারের কিছু করার নেই। কেন্দ্রীয় সরকার আটটি পাবলিক আন্ডারটেকিং বন্ধ করে দেবার সিদ্ধান্ত নিয়েছিল, যদিও সেই সিদ্ধান্ত তারা স্থগিত রেখেছেন, কিন্তু কোনও প্রোডাকশন সেখানে হচ্ছে না। তার ফলে আমাদের রাজ্যে সামগ্রিকভাবে শিল্পে একটা ক্রাইসিস আছে। আমাদের রাজ্যের যেটা-খারাপ সিগনাল মানুষকে দিচ্ছে, আমাদের রাজ্যে বড় প্রাইভেট সেক্টরগুলো বন্ধ হয়ে গেছে বা বন্ধ হবার মুখে। আমরা একদিকে বলছি প্রাইভেট সেক্টরে আমরা ইনভেস্টমেন্ট চাই, আর অন্যদিকে ডানলপ কারখানা এক বছরেরও বেশি সময় বন্ধ হয়ে আছে, খোলা যাচ্ছে না। বাইরের যারা ইনভেস্ট করবে তাদের কাছে এর ফলে কি সিগনাল যাচ্ছে? পশ্চিমবাংলায় এই শিল্প চলছে না। হিন্দুস্থান মোটর লে-অফ হয়ে আছে, এর ফলে কি সিগনাল যাচ্ছে ইনভেস্টরদের কাছে। পশ্চিমবাংলার যে পুরানো কার ইন্ডাস্ট্রি সেটা বন্ধ হয়ে আছে, ভারতবর্ষে প্রাচীনতম কেশোরাম রেয়ন সেটা বন্ধ হওয়ার মুখে। এগুলো খারাপ সিগনাল দিচ্ছে। আজকে আই সি আই তাদের রঙের কারখানা বেচে দিতে চাইছে, ফিলিপস তাদের সল্টলেকের ফ্যাক্টরি ভিডিওকনকে বিক্রি করে দিচ্ছে, সেখানে যথেষ্ট ক্রাইসিস চলছে। এক্সটার্নাল এনভায়রনমেন্টের মধ্যে যে এগজিসটিং ইন্ডাস্ট্রিগুলো ছিল, সেই ইন্ডাস্ট্রিগুলো ক্রাইসিসের মধ্যে চলছে, সেখানে সঙ্কট চূড়ান্ত। এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। এই পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্য সরকারের শিল্পায়নের যে প্রচেষ্টা সেই ব্যাপারে বলছি। যে প্রচেষ্টা শুরু হয়েছিল নরসিমা রাও, মনমোহন সিং-এর উদারনীতির ঘোষণা করার মধ্যে দিয়ে, তার তিন বছর পরে ১৯৯৪ সালের সেপ্টেম্বর মাসে মাননীয় মুখ্যমন্ত্রীর শিল্পনীতির ঘোষণার মধ্যে দিয়ে তার শুরু হয়েছিল। আমি স্যার, আপনাকে দেখাবার চেষ্টা করব যে, রাজ্য সরকারের বক্তব্যের সঙ্গে আমি দ্বিমত নেই, কিন্তু রাজ্য সরকার অ্যাকচুয়াল অ্যাচিভমেন্টস যেটা করেছেন সেটা সীমিত। রাজ্য

সরকার বলেছেন যে, প্রাইভেট সেক্টর ইনভেস্টমেন্ট এই রাজ্যে নিয়ে আসতে চাই। সেইজন্য ইনভেস্টমেন্ট ফ্রেন্ডলি, তাদের প্রতি বন্ধুভাবাপন্ন এই রকম একটা ইমেজ নিজেরা তৈরি করার চেষ্টা করছে। এটা সবটাই ইমেজ বিল্ডিং করার কসরত। এর যারা মূল লোক, মাননীয় মুখ্যমন্ত্রী, শিল্পমন্ত্রী, ডব্লু বি আই ডি সি-র চেয়ারম্যান এবং মুখ্য সচিব, যাদের শিল্প প্রতিষ্ঠা করার কোনও অভিজ্ঞতা নেই। কোনও ভালো আইডিয়ার লোক বা কোনও অভিজ্ঞ লোক কিন্তু এর মধ্যে নেই। রাজ্যের কথাবার্তার সবটাই মিডিয়া হাইপ, গ্লাস অ্যান্ড প্লাসটার। দে আর মেকিং দি রাইট নয়েজ। আমি বলতে চাই, দে আর নট ইন দি প্রপার লাইন। আমি আগেই বলে রাখি রাজ্য সরকার যেগুলো বলছেন সেই ব্যাপারে আমি দ্বিমত নই, আমি মনে করছি তারা কিছু করতে পারছে তিন বছর আগে এখানে ব্রিটিশ প্রধানমন্ত্রী জন মেজর এসেছিলেন, অনেক ব্রিটিশ ইনভেস্টরদের সঙ্গে নিয়ে। আমি জিজ্ঞাসা করতে চাই, রাজ্য সরকারের অনেক খরচ হল, কোনও ব্রিটিশ ইনভেস্টার কি এখানে এসেছে। দু বছর আগে আমেরিকান কমার্স সেক্রেটারি এখানে এসেছিল, ইন্দো-ইউ এস বিজনেস কাউন্সিলের মিটিং করেছিল, আমি জিজ্ঞাসা করতে চাই কটা আমেরিকান কোম্পানি এই রাজ্যে ইনভেস্ট করেছে। এখানে যারা বিনিয়োগ করেছে তাদের নাম আমি পরে বলব, কিন্তু তাদের মধ্যে কোনও আমেরিকান কোম্পানি নেই। সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী গোচংটেক এখানে এলেন। সিঙ্গাপুরের কটা সংস্থা এখানে ইনভেস্ট করেছেন? কেউ করেননি। আপনারা ইনভেস্টমেন্ট পাবার জন্য পাগলের মতো বিদেশে ঘুরছেন। কিন্তু ঘোরার মতো একটা মাথামুন্ডু থাকবে।

[1-40 — 1-50 p.m.]

ইসরায়েল, জার্মানি, ইউনাইটেড কিংডম, ইটালি, সাউথ আফ্রিকা, সারা পৃথিবী ঘুরছেন এই রাজ্যের পয়সায়। হয়ার দা কন্ট্রাক্টস অফ দা এস্ট্যাবলিশমেন্ট? এখনও সোমনাথবাবু একটা বিজনেস ডেলিগেশনে আমেরিকায় গিয়েছেন শুধু কন্ট্রাক্ট এস্টাবলিশ করতে। এই মডার্ন টেলিকমিউনিকেশনের যুগে একটা ফোন করলেই, একটা ফ্যাক্স করলেই কন্ট্রাক্ট এস্টাবলিশ হয়, সেখানে এরা বিরাট দলবল নিয়ে ঘুরতে যাচ্ছেন। কি নিয়ে এসেছেন তারা? বিদ্যুৎবাবু তার রিপ্লাইতে এটা পরিষ্কার করে বলবেন। আমার কথা, ওরা যে মিডিয়া হাইপ করছেন, তার তুলনায় কিছুই আনতে পারেননি। রায়চকে ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল করলেন। পঙ্কজ ব্যানার্জির একটা প্রশ্নের জবাবে আপনি জানান ৪৩ লক্ষ টাকা খরচ হয়েছে ঐ একদিনের জাম্বরি অর্গানাইজ করতে ঐ রায়চক হোটেলে। কি হল তাতে। একটা ম্যাকেন্সি রিপোর্ট এবং সেটা নিয়েই আলোচনা হল। সেখানে ম্যাকেন্সি কি বলেছিল? একই প্রশ্নের উত্তরে জানিয়েছেন আপনি According to Mckings Report, the State's advantages had been overshadowed its

negative caused by (a) inadequate physical and social infrastructure, (b) cumbersome investment proceedure and uncongenial of industrial relation. তারমানে, এই রাজ্যে পরিকাঠামো নেই ফিজিক্যাল এবং সামাজিক। এবং এখানে টাকা ইনভেস্টমেন্ট করতে প্রসিডিওরটা খুব কাম্বারসান, এবং এখানে ইন্ডাস্ট্রিয়াল রিলেশন খুব ভালো নেই। এর জন্য ৪৩ লক্ষ টাকা খরচ করে এসব করার কোনও দরকার ছিল না, যে কেউ বলে দিতে পারত। এবং এই যে বছর বছর ইনভেস্টর ডাকছেন, মিটিং করছেন, মুখ্যমন্ত্রী উপদেশ দিচ্ছেন, অর্থমন্ত্রী একটা নতুন ইন্সেন্টিভ স্কিম দিয়েছেন কিন্তু এইভাবে ইন্ডাস্ট্রি আনার উপায় নেই। আপনারা অনভিজ্ঞ বলেই এই ভুল রাস্তায় যাচ্ছেন। সি আই আই-এর সভাপতি, বাজাজ অটোর মালিক রাহুল বাজাজ ১৩ই মে কলকাতায় এসেছিলেন, তিনি একটা খুব সুন্দর কথা বলেছেন টাকা দিয়ে শিল্পপতি কেনা যায় না, এমন কি ইন্সেন্টিভ স্কিম বা আর্থিক উৎসাহ দান করা, এসবের আদৌ প্রয়োজন নেই, দরকার পরিকাঠামো নির্মাণ। উপযুক্ত পরিকাঠামোই শিল্প টেনে আনবে, সাময়িক কর ছাড়, ইত্যাদিতে কিছু হওয়ার নয়, আপনি পরিকাঠামো করতে পারলেই ইন্ডাস্ট্রি আপনার পেছনে পেছনে ঘুরবে আপনাকে ইন্ডাস্ট্রির পেছনে ঘুরতে হবে না। শিল্পায়নে অগ্রগতি আনাতে হলে পরিকাঠামো উন্নত করতে হবে, সেটাকেই অগ্রাধিকার দেওয়া প্রয়োজন। আর আপনারা ম্যাকেন্সি রিপোর্টের পর কি করলেন? চিফ সেক্রেটারিকে দিয়ে ৬টা টাস্ক ফোর্স করেছেন। মাঝে মাঝে আমার মনে হয় — চিফ সেক্রেটারি কি সুপারম্যান? একটা সেক্রেটারি একটা কমিটির চেয়ারম্যান, একটা বাংলাদেশে কি এক্সপোর্ট হবে, তার চেয়ারম্যান অল টুগেদার ৯টি কমিটির চেয়ারম্যান। উনি কি সুপারম্যান? একাধিক কমিটি করে দিলেই কি শিল্প হবে? এই প্রশ্নের উত্তর চাই আপনার কাছ থেকে। কোনও প্রোজেক্ট ফাইনাল করার আগে আপনি আর (***) তো আরও বেশি আপনার চেয়ে —আপনাদের অভ্যেস হচ্ছে —প্রেসে গিয়ে তাদের দিয়ে ইন্ডাস্ট্রিয়াল এফোর্টকে হাইলাইটস করে একটা হাইপ তৈরি করা। আপনারা যেটা করছেন পশ্চিমবাংলায়। এখানে মিডিয়া হাইপ-এর কোনও সাবস্ট্যান্স নেই। আমি এক এক করে দেখাব যে কিভাবে এই রাজ্যের মানুষকে আপনারা বোকা বানাচ্ছেন। আমি তো বলেছি কারেক্ট নয়েজেস বাট মেড উইদাউট এনি সাবস্ট্যান্স। একটা খুব সহজ কথা বলি, আপনি গত দুবার বাজেট বক্তৃতায় দুটো হাইওয়ে প্রোজেক্টের কথা বলেছেন—একটা কলকাতা শিলিগুড়ি, আর একটা কলকাতা-হলদিয়া। এবারে বাজেট বক্তৃতায় আপনি বলেছেন, এর জন্য নাকি এ ডি বি-র টাকা এখানে সার্ভের জন্য স্যাংশন করেছে। আমি বিধানসভায় ক্ষিতিবাবুকে জিজ্ঞেস করেছিলাম, তিনি বলেছিলেন কিছু জানেন না। এ ডি বি সার্ভে করেছে কিনা, মৌ সই হয়েছে কিনা আমরা জানি না। কলকাতা-শিলিগুড়ি ইনফ্রাস্ট্রাকচার প্রোজেক্ট

---

* Expunged as ordered by the Chair

হচ্ছে, কিন্তু সার্ভে হয়নি, আর আপনি বলে দিলেন কলকাতা-শিলিগুড়ি ইনফ্রাস্ট্রাকচার প্রোজেক্ট শুরু করছি? আপনি সমস্ত বইয়েতে লিখেছেন যে, বানতলায় লেদার কমপ্লেক্স তৈরি করছেন। আপনি এই হাউসেও বলেছেন যে বানতলায় ১১০০ একর জমির মধ্যে সাড়ে ৮০০ একর জমি অধিগৃহীত হয়েছে। আপনার জমি অ্যাকোয়ার হল না, আপনি বলছেন যে, নির্মীয়মান প্রোজেক্টের মধ্যে বানতলা লেদার হচ্ছে একটা প্রোজেক্ট। কিসের বেসিসে আপনি বলে দিলেন যে, বড় প্রোজেক্ট হচ্ছে? হলদিয়া রিফাইনারি করবেন, চ্যাটার্জি গ্রুপ প্রোজেক্ট তৈরি করবেন। আপনাকে আমি বিধানসভায় প্রশ্ন করলাম আপনি যে, There is a proposal from Chatterjee Group for setting up of a Refineary project. তার মানে একটা কাগজে প্রোপোজাল পাঠিয়েছে, আপনি আপনার বিবৃতিতে দিয়ে দিচ্ছেন? হোয়াট ইজ দিজ অ্যাকসেপটিং মিডিয়া হাইপ? আমি দেখেছি যে, আপনি যেগুলি বলেন যে, প্রোজেক্ট হবে বলে শেষ পর্যন্ত সেটা হয় না। তার ফলে মানুষের আশা ভরসা নষ্ট হয়। গত ২ বছর ধরে (**) লাফালাফি করছেন বেঙ্গল এয়ার তৈরি করবেন বলে। ১৯৯৭এর রাজ্য সরকারের ইকনমিক রিভিউতে একটা প্রোজেক্ট আছে, তারমধ্যে বেঙ্গল ওয়ার চালু হবে বলে আপনি লিখেছেন। আপনাদের ইকনমিক রিভিউতে বেঙ্গল ওয়ার ২৪ কোটি টাকা খরচ করে কলকাতায় সাথে সমস্ত মফস্বল শহরে লিঙ্ক করবেন বলেছিলেন। আপনি জানেন তার কি অবস্থা? কর্মচারিরা মাইনে পাচ্ছে না। ওর যে কি প্লেন আছে? (**) বিশ্বাস সেই প্রোজেক্ট চালু করতে পারবেন। (***) বললেন আর আপনি বিশ্বাস করে নিলেন। আজ পর্যন্ত একটা প্লেনও সার্টিফিকেট অফ ফিটনেস পায়নি। গ্রেট ইস্টার্ন হোটেল থেকে ওর অফিস তুলে দিচ্ছেন (***) বিবৃতি দিলেন, আর আপনি বইয়ে ছাপিয়ে দিলেন যে, বেঙ্গল ওয়ার করবেন। তারমানে আপনি যা বলছেন, সবই ফাঁকা। এবার যে রঙিন বইটা বার করেছেন, সেখানে কুলটি পোর্ট নিয়ে লিখেছেন কিন্তু আপনার ফরচুনেট বাজেট ,বইয়েতে লেখেননি। কোন পর্যায়ে আছে, ক্লিয়ারেন্স পেয়েছে কিনা, পোর্ট করার ব্যাপারে কোনও আশা আছে কিনা, সে ব্যাপারে বলবেন। এখানে নেবুলাস স্টেজে যে প্রোজেক্টগুলি আছে, যেগুলির কোনও শেপ নেই, সেগুলি আপনি আগে থেকেই অ্যানাউন্স করে দিচ্ছেন। আপনি বলেছিলেন যে পেপার মিল হবে। গতবারের বাজেট বক্তৃতায় বলেছিলেন যে, নিয়ার শিলিগুড়িতে সাড়ে ৮০০ কোটি টাকা দিয়ে পেপার মিল হবে। সেই পেপার মিলের কি হল? এবার আপনার বাজেট বক্তৃতায় ইট ডাজ নট ফাইন্ড এনি মেনশন। আপনি ন্যূনতম টাই আপ না করে বক্তৃতায় বলে দিলেন। মন্ত্রীর যে ন্যূনতম রেসপনসিবিলিটি থাকা দরকার, একটা প্রোজেক্ট অ্যানাউন্স করার আগে আপনার সেই রেসপনসিবিলিটি আছে বলে আমার মনে হয় না। আজকে সকালে উত্তর দিলেন যে, বেঙ্গল এন আর আই কমপ্লেক্স হচ্ছে।

Note : *Expunged as ordered by the Chair.

আপনার বইয়েতে যে যে প্রোজেক্টগুলি হচ্ছে বলেছেন, তাও আপনি উত্তর দিলেন কোনও জমি অধিগ্রহণ হয়নি। হাইকোর্টে আটকে আছে। ইভেন বিফোর জমিটা অধিগ্রহণ করার আগেই বাজেট বক্তৃতায় ছাপিয়ে দিচ্ছেন যে, এটা করছি। এর মানে কি? ২২ বছর ক্ষমতায় থাকার পরে যে জমিটা পেলেন না সেটা অ্যানাউন্স করে দিলেন? যখন স্পেসিফিক কোয়েশ্চেন হচ্ছে তখন বলছেন যে, কিছুই হয়নি। জমি অধিগ্রহণ শুরু করা হয়েছে, প্রাথমিক স্তরে আছে। ঠিক একই ভাবে ৩ বছর ধরে আপনার বক্তৃতায় ছাপাচ্ছেন যে, ওয়ার্ল্ড ট্রেড সেন্টার শুরু হয়েছে। আমাকে দেখাবেন যে, এটা হচ্ছে? আপনার সাথে প্রত্যেকবারই কিছু ইন্ডাস্ট্রিয়ালিস্ট এসে কথা বলেন, আপনি তা বিশ্বাস করে ফেলেন। ওই সোমনাথবাবু যেরকম বললেন যে, সব বেঙ্গলের চতুর্দিকে প্লেনে করে ঘুরতে থাকবেন। তার কিছুই হয়নি। দুই বছর ধরে আপনি একই প্রোজেক্ট এর কথা বলে যাচ্ছেন। আপনি বলেছেন যে ইলেক্ট্রনিকস ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করেছেন কল্যাণীতে। ইন্ডাস্ট্রিয়াল ফেরায়েড অ্যাডভান্স মেটিরিয়াল কমপ্লেক্স করবেন বলেছিলেন, সল্টলেকে ওয়েবেল ইলেক্ট্রনিকস কমপ্লেক্স করবেন বলেছেন। একই জিনিস আপনি ১৯৯৮ এর বাজেট বক্তৃতায় বলেছিলেন, আবার এবারে ৯৯ এর বাজেট বক্তৃতায় বলেছেন।

[1-50 — 2-00 p.m.]

এগুলির কটা ইনঅগুরেশন হয়ে গেছে বলুন তো? ১৯৯৮ এর পরে ১৯৯৯ তে আপনার কোনও নতুন ইলেক্ট্রনিক্স প্রোজেক্ট হয়েছে কি? সফটওয়ার অনেক লোক জানে ইন্ডাস্ট্রি হিসাবে। সফটওয়ার তো একটা কমপিউটার প্রোগ্রাম। ডিটেল তারা জানে না। সফটওয়ার হল কতগুলো লোককে এক জায়গায় বসিয়ে কাজ করানো। সফটওয়ার একটা ইন্ডাস্ট্রি গড়ে উঠেছে প্রোডাকশন কিছু নেই। মানুষের মাথার কাজ। মানুষের মাথার প্রোডাকশন। ৯৮-৯৯ এর বক্তৃতাতেও আপনি একই গ্রুপের নাম করেছেন, কমপিউটার অ্যাশোসিয়েটস, দি চ্যাটার্জি, সীমাপ্রাইম ওয়াটার, হাউস কুপার, এই ৪টি কোম্পানি আপনাদের রয়েছে অথচ ইউ হ্যাভ মেড নো প্রগ্রেস। আমি আপনার কাছে তাই জিজ্ঞাসা করছি যে আপনি কেন কোনও প্রোজেক্ট ফাইনাল করার আগে, আমি যে ৮টা প্রোজেক্টের নাম বললাম, কেন আপনি অ্যানাউন্স করে দিচ্ছেন। হোয়াই আর ইউ ক্রিয়েটিং ফলস? আপনি করছেন, সোমনাথ বাবু করছেন, সুপার ইন্ডাস্ট্রি মিনিস্টার। তার ফলে রাজ্যের মানুষের মনে ফলস আইডিয়া তৈরি হচ্ছে। রাজ্যের ইন্ডাস্ট্রিয়ালাইজেশন এফর্টে হ্যাম্পারড হচ্ছে। আমরা জানি আপনার কাছে এসব বলে লাভ নেই। আপনি নিজে অনেক আক্রমণের মুখে আছেন। আমি হলে ইন্ডাস্ট্রি মিনিস্টারের দায়িত্ব নিতাম না। আপনার পারটি আপনার সমালোচনা করছে। এসব খবরের কাগজে বেরোচ্ছে। আপনার পারটি ডিনাই করছে না। আপনাকে দপ্তরে রাখা হবে কিনা। ঢাকায় গিয়েছিলেন,

ইন্ডাস্ট্রিয়ালিস্ট এল, আপনার অমুক মেয়ের বিয়েতে এত টাকা খরচ হল, আপনাকে মন্ত্রিসভা থেকে বাদ দেওয়া হবে, এসব কথা আমি বলতে চাই না। ইন্ডাস্ট্রিয়ালিস্টরা যখন আপনার কাছে আসে তখন মনে মনে মুচকি মুচকি হাসতে থাকে, যাচ্ছি তো ওর কাছে, উনি থাকবেন কিনা জানি না। এই অবস্থা। ইট ইজ দি ডিউটি অব দি চিফ মিনিস্টার অ্যান্ড ইওর পার্টি টু ক্ল্যারিফাই যে এই মানুষটাকে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের দায়িত্ব দিয়েছি সুতরাং প্রেস্টিজ যাতে থাকে আমরা দেখব। আমার কাছে এতগুলো খবরের কাগজের কাটিং রয়েছে, আপনার সম্বন্ধে পার্টি কি বলছে, কি আলোচনা হচ্ছে, আমার তো পারসোনালি আপনার সঙ্গে ঝগড়া নেই। আপনার পার্টির থাকতে পারে। সুতরাং আপনি মেন্টালি ডিসটার্বড হতে পারেন। তার চেয়েও যেটা সিরিয়াস আপনার ইন্ডাস্ট্রিয়াল এফর্টকে নষ্ট করে দিচ্ছে ফিনান্স ডিপার্টমেন্ট। এখানে দেখুন সাবজেক্ট কমিটির চেয়ারম্যান রবীনদেব তাদের রিপোর্টে কি বলেছেন—আপনাকে মরালি উইক করে দিচ্ছে। প্ল্যান আউট লে তে টাকা দিচ্ছে না। কি করে ইন্ডাস্ট্রি হবে? সাবজেক্ট কমিটির রিপোর্টে বলছে, ৮ম প্ল্যানে টোটাল আউট লে ১৯৯২তে ৫১৬ কোটি ২৯ লক্ষ রিভাইসড এস্টিমেটে ৩৫৮.৫০, এক্সপেন্ডিচার হয়েছে ২৯৩ কোটি টাকা। শরট ফল হয়েছে ২২২ কোটি ৯০-৯৭ এই সাত বছরে টোটাল প্ল্যান আউট প্ল্যান আউট লে ৮২০ কোটি টাকা। সেই জায়গায় রিভাইসড হয়ে দাঁড়াচ্ছে ৬৭৮ কোটি টাকা। পেয়েছেন ৫১৩ কোটি টাকা। শর্টফল ২৮৯ কোটি। আপনার ফিনান্স মিনিস্ট্রি আপনাকে ৩৫ পারসেন্ট আউট লে দেয়নি। কি করে ইন্ডাস্ট্রি করবেন। আই হ্যাভ ফুল সিমপ্যাথি ফর ইউ। আপনি ভাটপাড়া থেকে এসে চেষ্টা করেছিলেন কাজ করতে কিন্তু ডিপার্টমেন্ট আপনাকে হেলপ করল না। গত বছরের অবস্থা। ৯৮-৯৯তে ২৫৪ কোটি টাকা প্ল্যান ছিল। কত টাকা এক্সপেন্ডিচার হয়েছে ১০৬ কোটি টাকা। রিলিজ হয়নি ১৪৮ কোটি টাকা। এবারে বলছি প্ল্যান ছিল ২৮০ কোটি টাকা। আপনি অর্ধেক টাকাও পান, কিনা তাতে সন্দেহ আছে। আপনার মেন যেটা ডব্লু বি আই ডি সি-র যে অ্যাপেক্স অর্গানাইজেশন তারা লোন দেবে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের জন্য গত বছর প্ল্যান ছিল ৮৩ কোটি টাকা, সেই জায়গায় পেয়েছেন ৩২ কোটি ১৩ লক্ষ। তার মানে অর্ধেকের কম টাকা পেয়েছেন। এই ব্যাপারে সাবজেক্ট কমিটির চেয়ারম্যান রবীনবাবু, সি পি এমের রবীনবাবু কি কমন্টেস করেছেন শুনুন, The Committee cannot help observing that the inadequate financing of different plans and programmes due to non-release of budgetary allocation in time and in regular course is one of the impeding factors that stand in the way of attaining the objective of the Corporation, Industrial Development Corporation.. তাহলে আপনাকে বাধা দিচ্ছে কে? এক হচ্ছে (**)

Note : *Expunged as ordered by the Chair.

অ্যানাউন্স করেছেন উইদাউট ব্যাক-আপ আর আপনাদের ফিন্যান্স মিনিস্টার আপনাকে টাকা রিলিজ করছে না। এটা নিয়ে কে কমেন্ট করছে? এটা নিয়ে কমেন্ট করছে আপনার পার্টির নেতার নেতৃত্বে সাবজেক্ট কমিটি। আপনি অভিমুন্যের মতো হয়ে যাচ্ছেন, চার দিক থেকে সপ্তরথী মিলে বধ হচ্ছে, এটা আমার মনে হচ্ছে। শুধু এটা নয়, ধরুন ডব্লু বি আই ডি সি নয় টাকা পেল না, এবার আরেকটা ধরি ডব্লু বি আই আই ডি সি বা ডব্লু বি এ আই ডি সি তারা কোনও নন এস এল আর বন্ড থেকে বা আই ডি সি থেকে কোনও লোন নেয়নি। কিন্তু আপনার টাকা যেটা ডব্লু বি আই আই ডি সি ছিল ২৬.৫০ কোটি, তার মধ্যে রিলিজ হয়েছে ৭.৭৪ কোটি। কি করে ইন্ডাস্ট্রি হবে? ফিন্যান্স ডিপার্টমেন্ট আপনাকে টাকা দিচ্ছে না। টি ডেভেলপমেন্ট কর্পোরেশন আপনাদের একটা লস মেকিং আন্ডারটেকিং তার প্ল্যান ছিল ৪ কোটি ১০ লক্ষ, রিলিজ হয়েছে ২ কোটি ৭৫ লক্ষ। ইন্ডাস্ট্রি কি করে হবে? গ্যাস সাপ্লাই কর্পোরেশন তাতে প্ল্যান ছিল ৭ কোটি ৫ লক্ষ, রিলিজ হয়েছে ২ কোটি ৫৫ লক্ষ, ওয়ান-থার্ড টাকা রিলিজ হয়েছে, যেটা একটা মোস্ট ইমপর্ট্যান্ট কর্পোরেশন, তার ফলে আপনি মার খেয়ে গেছেন। আপনার দপ্তর আপনাকে টাকা রিলিজ করেনি। আপনার প্রেস্টিজিয়াস প্রোজেক্ট হচ্ছে হলদিয়া। হলদিয়া নাকি প্রায় কমপ্লিশনের পর্যায়ে এসেছে। কমপ্লিশনের পর্যায়ে যখন এসেছে তখন প্রবলেম কি? লক্ষণ শেঠরা অবস্থান করবেন। তারা কেন অবস্থান করবেন? হলদিয়া পেট্রোকেমিক্যালস চাকরি দিচ্ছে না স্থানীয় যারা জমি হারিয়েছে তাদের। অনশন হল, এক দিন কাজ বন্ধ হল, বলল ২৫০ জন লোককে নিয়োগ করছে কর্পোরেশন, তাদের ছাঁটাই করতে হবে। পরে সেটেলড হল, ৭০০ লোক-এর লিস্ট সি পি এম করে দিল, তাদের আস্তে আস্তে নেওয়া হবে। আপনার দপ্তরের প্রেস্টিজিয়াস প্রোজেক্ট হলদিয়া সেই জায়গায় আন্দোলন করছে কে, কাজ আটকে দিচ্ছে কে? আপনার সি আই টি ইউ, আপনাদের লক্ষণ শেঠ। আমরা করছি না। তার পর সেই হলদিয়ায় পাবলিক থেকে তোলার কথা ৯৬৯ কোটি টাকা। সেখানে রবীন দেবের কমিটি কি রিপোর্ট করছে? আমি নয়। আপনার হলদিয়ার মেন প্রবলেম হচ্ছে কাজ আটকে যাচ্ছে, টাকা পাওয়া যাচ্ছে না, প্রোমোটাররা টাকা দিচ্ছেলেন না। যখন কমিটি লাস্ট মিটিং করেছিল তখন প্রোমাটাররা টাকা দেয়নি, পরে একটা মিটিং হয়েছে চ্যাটার্জি গ্রুপ এবং টাটা বলেছে ওরা টাকা দিয়ে দেবে, ২৫২ কোটি টাকা টোটাল প্রোমোটার্স কন্ট্রিবিউশন। আজ পর্যন্ত দিয়েছে কিনা আমি জানি না। কিন্তু আপনার লোন শেয়ার বাজার থেকে তুলতে হবে ৯৬৯ কোটি টাকা। আপনার সাবজেক্ট কমিটি কি বলছে "The Committee apprehends that the amount of Rs. 969 crores to be raised from the non-equity share i.e. public issue is still uncertain on account of persistent inconsistency in the share market. তার মানে এই ৯৬৯ কোটি টাকা তোলাটা আপনার আনসার্টেন।

শুধু তাই নয়, ফাইনান্সিয়াল ইনস্টিটিউশন হলদিয়ায় টাকা রিলিজ করছে না, তাতে কি বলছে "The financial institutions are not only releasing loan amount through the same though the loan amount has already been sanctioned at their end. The position stands precarious. হলদিয়া সম্বন্ধে আপনাদের পার্টির এম এল এ সাবজেক্ট কমিটির সদস্য কি বলেছেন পজিশন ইজ প্রিক্যারিয়াস। প্রিক্যারিয়াস মানে আপনি জানেন তো, খাদের পাশে যারা ঝোলে তাদেরকে বলা হয় প্রিক্যারিয়াস। তার মানে যে কোনও সময় পড়ে যেতে পারে। আপনাদের প্রেস্টিজিয়াস প্রোজেক্ট তার পজিশন নাকি এই। এই পজিশনের মধ্যে আমি জানি না আপনারা কতটা কি উন্নতি করতে পারবেন। এখানে আমি বলতে চাই পশ্চিমবঙ্গ এমনিতেই অন্য রাজ্য থেকে পিছনে আছে।

[2-00 — 2-10 p.m.]

আপনি যদি অল ইন্ডিয়ার স্ট্যাটিস্টিক দেখেন তাহলে দেখবেন আমরা কিছুতেই অন্য রাজ্যকে ধরতে পারছি না। দুটো হিসাব যদি দিই তাহলে বিষয়টা ক্লিয়ার হয়ে যাবে।পশ্চিমবাংলার টোটাল ইনডেক্স অফ ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন যদি ১৩০ ধরা যায় ১৯৯২-৯৩ সালে তাহলে ১৯৯৭-৯৮ সালের হয়েছে ১৭৬.৫৩। অর্থাৎ বেড়েছে ৪৬ পারসেন্ট। ইন্ডিয়ায় ২১৮ ছিল ১৯৯২-৯৩ সালে সেখানে ১৯৯৭-৯৮ সালে হয়েছে ৩১৭.৩। একই ইনডেক্স এখানে বেড়েছে ১০০। আপনাদের বেড়েছে একই সময়ে মাত্র ৪৬। এটাকে এক্স-ফ্যাক্টরি ভ্যালু অফ ইন্ডাস্ট্রিয়াল আউট পুটে নিয়ে আসন। ভারতবর্ষে ন্যাশনাল অ্যাভারেজ টোটাল ইনক্রিস যা হয়েছে আপনার গ্রোথ সেখানে সারা ভারতবর্ষের অ্যাভারেজ থেকে কম। ১৯৮০-৮১ সালে ওয়েস্ট বেঙ্গল এবং ইন্ডিয়ায় যদি ১০০ ধরা যায় তাহলে ১৯৯৫-৯৬ সালে ওয়েস্ট বেঙ্গলে হয়েছে ৫২৪ অর্থাৎ ৫.২৪ পয়েন্ট। আর, ইন্ডিয়াতে হয়েছে ১,০৯৭.৭। তার মানে ১০.৯৭ টাইমস। অল ইন্ডিয়াতে এক্স ফ্যাক্টরি ভ্যালু অফ ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন হচ্ছে দু-গুণ গ্রোথ। ওয়েস্ট বেঙ্গলে গ্রোথ বিটুইন ১৯৮০-৮১ অ্যান্ড ১৯৯৫-৯৬ আপনাদের সরকারের ইকনমিক রিভিউ থেকে বলছি। আপনাদের সরকার পিছিয়ে গিয়েছে। আপনার কাছে কত টাকার ইনভেস্টমেন্ট প্রোপোজাল এসেছে তা আপনি বলেছেন। কিন্তু আমি লক্ষ্য করছি সেখানে একটা পিকিউলিয়ার ব্যাপার, আপনি নিশ্চয় এক্সপ্লেন করবেন। আপনি আগে বক্তৃতায় বলেছেন ১৯৯৭-৯৮ সালের শেষে আন্ডার কনস্ট্রাকশন প্রোজেক্ট ছিল ৮৪টা। তারমধ্যে টোটাল ইনভেস্ট হয়েছিল ১০ হাজার ৫৯ কোটি টাকার। আর ১৯৯৮-৯৯ সালের আন্ডার কনস্ট্রাকশন প্রোজেক্ট কমে গিয়ে ৮০টা হয়েছে এবং ইনভেস্টের পরিমাণ ১০ হাজার ৩০ কোটি টাকা। তাহলে আপনারা গত এক বছরে আন্ডার কনস্ট্রাকশন প্রোজেক্টের ভ্যালু ২৯

কোটি টাকা কমে গেল। তার মানে কি দাঁড়ালো? তার মানে এর মধ্যে নতুন কোনও কনস্ট্রাকশন প্রোজেক্ট শুরু হয়নি। আপনারা বলতে পারেন, ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালের মধ্যে ৪টে কমপ্লিট হয়ে গেছে। কিন্তু হিসাবে তো আসবে। আপনাদের হিসাব অনুযায়ী গত এক বছরের মধ্যে যে পরিমাণ কমপ্লিট হয়েছে তা ৫০০ কোটি টাকা। তার মানে এটা কমপ্লিট হয়নি। গত এক বছরে আন্ডার কনস্ট্রাকশন প্রোজেক্ট একটাও বাড়েনি। র‍্যাদার কমে গিয়েছে। দিজ স্পিকস এ ভেরি ডিসম্যাল পিকচার। উলুবেড়িয়ায় গ্রোথ সেন্টার শুরু হয়েছে। সেখানে আপনারা বলছেন, ব্যাঙ্কের লোন নিয়ে ভাগ দিতে চাই। গ্রোথ সেন্টারের জমি নেই এবং জমি না পাবার জন্য বন্ধ করে চলে যাচ্ছে। ২৫টা ইউনিটের জমি নেই। তাদের মধ্যে ৫টা ইউনিট কাজ করছে এবং সেখানকার ব্যাপারে ফরওয়ার্ড ব্লকের মাননীয় সদস্য রবীন্দ্র ঘোষ স্থানীয় মানুষের দ্বারা আক্রান্ত হচ্ছেন। রবীন্দ্র ঘোষ বলছেন, উলুবেড়িয়া গ্রোথ সেন্টার চাষীদের জমি নিয়ে খাটাচ্ছে। রবীন ঘোষ বলছেন, আমি কৃষক পরিবারের লোকদের কাছে লজ্জায় যেতে পারছি না। বলা হয়েছিল, কারখানা হলে ওদের কাজ দেওয়া হবে। কিন্তু জমি হারিয়ে ওরা আজকে রাস্তায় রাস্তায় ফ্যা ফ্যা করে ঘুরে বেড়াচ্ছে। এটা ফরওয়ার্ড ব্লকের মাননীয় রবীন্দ্র ঘোষ বলেছেন ১৮ই জানুয়ারি ৯৯ আনন্দবাজার পত্রিকাতে। আপনি যে একটা ডিফিক্যাল্ট এনভাইরনমেন্টে কাজ করছেন এটা আমি জানি। আপনি নিজে আজকে পার্টির মধ্যে প্রেসার আছেন। ফিনান্স ডিপার্টমেন্ট আপনাকে টাকা দিচ্ছেন না। [**] আপনাকে জিজ্ঞাসা না করে প্রোজেক্ট অ্যানাউন্স করছেন। উনি নিজে বিদেশ যাচ্ছেন। (**) বাবুর বিদেশ যাওয়ার জন্য কত টাকা খরচা হয়েছে সেটা কি আপনি দিতে পারবেন? আপনি বলুন এই যে বিদেশ থেকে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের ধরতে যাওয়ার পিছনে কত টাকা খরচা হয়েছে? তার কস্ট বেনিফিট রেশিও কি? আমি বিনীতভাবে আপনাকে বলছি যে আমরা বেসিক্যালি আপনার নীতির বিরোধিতা করিনি, আপনার পারফরমেন্সের বিরোধিতা করছি। আপনি ফলস্ বলছেন যে বিরাট ইন্ডাস্ট্রি হচ্ছে, হবে। অ্যাকচুয়ালি সেগুলো শেয়ালের কুমির ছানার মতো। একটা হল হলদিয়া আর আরেকটা হল মিৎসুবিশি অর্থাৎ হলদিয়ায় যেটা পিটিয়ে প্রোজেক্ট হচ্ছে। এই দুটো বড় প্রোজেক্ট ছাড়া আর কোনও বড় প্রোজেক্ট নেই। না এন আর আই, না এফ টি আই, কোনও কিছু করতে পারছেন না। আপনারা দেশে কোনও ইন্ডাস্ট্রি করতে পারছেন না। পশ্চিমবঙ্গে কোনও ইন্ডাস্ট্রি হলে আমরা খুশি হতাম। কিন্তু খুশি হওয়ার মতো কোনও কাজ আপনারা দেখাতে পারেননি। কিছু হয়নি। এটা আমাদের বক্তব্য নয়। আপনারা যা বলেছেন তারই বেসিসে বলেছি। আপনারা এখনও পর্যন্ত ইন দি ইয়ার, কিছু ফাঁকা কথার উপর দাঁড়িয়ে আছেন। আজ ২২ বছর ধরে এরকম চলছে। আর কত বছর অপেক্ষা করতে হবে পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রি দেখার

Note : *Expunged as ordered by the Chair.

জন্য? মৃণালবাবুকে আমি বলছি উনি যে ২৪টা আন্ডারটেকিংকে ওনার ডিপার্টমেন্টের সঙ্গে নিয়েছেন এটা ভাল সিদ্ধান্ত। কিন্তু উনি বি জি প্রেসের কর্মচারিদের বসিয়ে মাইনে দিয়ে বি জি প্রেসের কাজগুলোকে সরস্বতী প্রেসকে দিয়েছেন। আগে বাজেট, ব্যালট, বিধানসভার সমস্ত কিছু কাজকর্ম বি জি প্রেসে হত। কিন্তু এখন উনি বি জি প্রেসের কাজগুলোকে সরস্বতী প্রেসকে দিয়ে বি জি প্রেসের কর্মচারিদের বসিয়ে মাইনে দিচ্ছেন। একটা ডিপার্টমেন্টকে বসিয়ে আরেকটা ডিপার্টমেন্টকে হেলদি করছেন। মৃণালবাবুকে আমি জিজ্ঞাসা করতে চাই, আপনি সেদিন বলেছেন ১ কোটি ৬৭ লক্ষ টাকা কৃষ্ণা গ্লাসকে মাইনে দিতে হয়, অথচ ১৯৯১ সাল থেকে তার এক পয়সাও ইনকাম হয়নি। ৮ বছর ধরে ১২ কোটি টাকা খরচা হয়েছে, কিন্তু এর বিনিময়ে এক পয়সাও পাওয়া যায়নি। এই গরিব রাজ্যে কে এর রেসপনসিবিলিটি নেবে? আপনি কোথায় রেসপনসিবিলিট পিন-ডাউন করেছেন যে অমুকের রেসপনসবিলিটির জন্য প্রোডাকশন হয়নি? ইউ মাস্ট থিংক অ্যাবাউট দিস। ইন্ডিয়া পেপার পাম্পকে বছরে ৩ কোটি ৩০ লক্ষ টাকা মাইনে দিতে হয়, অথচ এখানে ৩ বছরে আড়াই কোটি টাকার প্রোডাকশন হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর ভায়রা ভাই এই কোম্পানির চেয়ারম্যান। ১০ বছর ধরে কোনও প্রোডাকশন হচ্ছে না। এখানে নামমাত্র প্রোডাকশন হচ্ছে। এটা স্টেট এক্সচেকারের টাকা। কে এর রেসপনসিবিলিটি নেবে? আপনি কি বলেন কোনও প্রোডাকশন না করে কর্মচারিদের বসিয়ে মাইনে দিতে? আপনার কি কোনও মরাল রেসপনসিবিলিটি নেই? দার্জিলিং-এ রোপওয়ে আছে, কিন্তু এটা বন্ধ হয়ে পড়ে আছে। তবে আমি আপনাকে এটুকু ক্রেডিট নিশ্চয়ই দেব যে, আপনি মন্ত্রী হাওয়ার পর প্রথম এই ডিপার্টমেন্টের কিছু অ্যাটেনশন দিয়েছেন। ওভার-অল লস আপনি কমিয়েছেন, কোনও কোনও জায়গায় মডার্নাইজেশন করার চেষ্টা করেছেন। কিন্তু স্টিল দি পিকচার ইজ ভেরি ডিসমাল। তার কারণ আপনি ২৪টা আন্ডারটেকিং করেছেন কিন্তু তার মধ্যে ৫টা লাভ করছে। স্টেট হাউসিং কর্পোরেশন বরাবর লাভ করছে। কিন্তু ইট ইজ নট ইন্ডাস্ট্রি। বি জি প্রেসের কর্মচারিদের বসিয়ে মাইনে দিচ্ছেন, ইলেক্ট্রো মেডিক্যাল ভাল কাজ করছে। কিন্তু ইস্টার্ন ডিসটিলারি মদের ব্যাপারে লোকসান হচ্ছে। মদের ব্যবসায় কেউ লোকসান করে এটা কোনওদিন শুনিনি। এতে কেউ লস করে না। তাহলে সবটাতে লস হচ্ছে। কতদিন আর কর্মচারিদের বসিয়ে মাইনে দেবেন? স্টেট আন্ডারটেকিং-এর পারফরমেন্স ইমপ্রুভ না হলে, যদি আপনারা এখনও ন্যাশনাল অ্যাপ্রোচ না দেখাতে পারেন, যদি আপনারা কর্মচারিদের বসিয়ে মাইনে দেন তাহলে আপনারা কি করে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের বলবেন যে, তোমরা এখানে ইন্ডাস্ট্রি কর? পশ্চিমবঙ্গ ইন্ডাস্ট্রিয়ালিস্টদের অনেক খাতির করা হয়েছে, তাদের অনেকবার ডেকে এনে অনেক খাওয়ানো হয়েছে, অনেক মিটিং করা হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত দে হ্যাভ গিভেন নাথিং টু শো। বিদ্যুৎবাবু আমি আপনাকে বলছি ইনফ্রাস্ট্রাকচারের যেখানে এত

অভাব রয়েছে সেখান দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে-তে ছোট্ট একটু কাজ বাকি থাকার জন্য আপনারা সেটা উদ্বোধন করতে পারছেন না। পরিকাঠামো ঠিক না করে আপনারা যদি শুধু মিটিংই করেন তাহলে কিছুই হবে না। সেইজন্য পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিস হচ্ছে না। আপনারা ইন্ডাস্ট্রিস করতে চেয়েছিলেন। ভেবেছিলেন ইন্ডাস্ট্রিস করে আপনারা বিরাট কৃতিত্ব নেবেন। কৃতিত্ব নেওয়ার মতো ছাপ রেখে যাবেন। কিন্তু কিছুই করতে পারছেন না। হলদিয়া ২২ বছর পরে এখনও অসম্পূর্ণ। তাই আমি এই বাজেট বরাদ্দের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** স্যার অন এ পয়েন্ট অব অর্ডার' মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগতবাবু তার বক্তৃতার মধ্যে বার বার যিনি এই হাউসে উপস্থিত নেই সেই শ্রী সোমনাথ চ্যাটার্জির নাম উল্লেখ করেছেন। ওটা এক্সপাঞ্জ করা হোক, বাদ দেওয়া হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নামটা বাদ যাবে।

**শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ স্যার, শিল্প বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলি এবং শিল্প পুনর্গঠন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মৃণাল ব্যানার্জি তাদের দপ্তরের ব্যয় বরাদ্দের দাবির সমর্থনে এখানে যে বিবৃতি রেখেছেন তাকে সমর্থন জানিয়ে, বিরোধীরা যে সমস্ত কাট মোশন এনেছেন সেগুলো আমি দেখেছি সেগুলোর সম্পূর্ণ বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। আমার আগের বক্তা মাননীয় সৌগতবাবু বক্তব্য রাখতে গিয়ে সাবজেক্ট কমিটির কথা তুললেন। সাবজেক্ট কমিটির একটা রিপোর্টের একটা অংশ তাও সম্পূর্ণ নয়, তিনি পাঠ করলেন। যদিও শিল্প-বাণিজ্য বিভাগ সংক্রান্ত বিধানসভার সাবজেক্ট কমিটির চেয়ারম্যান মাননীয় সদস্য রবীন দেব, তথাপি সেই কমিটিতে মাননীয় সৌগতবাবু দলের অনেক বড় বড় এবং প্রবীন নেতারা সদস্য হিসাবে আছেন। সেই সাবজেক্ট কমিটির রিপোর্টের যে অংশটা উনি পড়লেন তার পরের অংশটা পড়ে দিয়ে আমি আমার বক্তৃতা শুরু করছি। সেখানে বলা হচ্ছে "The position of flow of fund has since improve various promotional activities and infrastructural developments as stressed upon by the State Government are attracting industrialists and entrepreneurs from home and abroad to set up new and new industries in the prospective areas of the State. The position of the institutional financing in the industrialisation of the State has also now considerably improved. The Subject Committee is

as such hopeful and look forward for a prosperous West Bengal in the sphere of industrial development. এই হচ্ছে অ্যাপ্রোচ। উনি বললেন, ২২ বছর ধরে আপনারা কিছুই করতে পারেননি। কি করে করব? এই তো কিছু দিন আগেই আমরা শুনলাম খেমকা নামে একজন ভদ্রলোক, তিনি সৌগতবাবুর বিধানসভা কেন্দ্রের একজন নাগরিক। তিনি ইন্টারনেটে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী এবং আমাদের রাজ্য সরকারের সমস্ত কাজকর্মের সম্পর্কে গোটা দুনিয়ার কাছে ভয়ঙ্কর কুৎসিৎ মিথ্যা ছবি তুলে ধরছেন। খবরের কাগজের মাধ্যমে এটা আমরা জেনেছি। ২২ বছর ধরে যে জিনিস চলছে, এটা তারই একটা প্রতীক। ২২ বছর ধরে এটা ওরা করে চলেছে। সরকারের যে অ্যাপ্রোচ ইন্ডাস্ট্রিস গড়ার তারই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে, ইন্ডাস্ট্রি করব বললেই ইন্ডাস্ট্রি হয় না। তার জন্য বাস্তব পরিস্থিতি থাকা দরকার। তবেই ইন্ডাস্ট্রিস করা যায়। হ্যাঁ এই রাজ্য ইন্ডাস্ট্রিতে এক সময় প্রথম স্থানে ছিল—পরাধীন ভারতবর্ষে এবং তার পরবর্তীকালে কিছু দিন। সেই অবস্থা থেকে আজকের এই অবস্থায় রাজ্যকে কে নিয়ে এল? এটা কি বামফ্রন্ট সরকার এনেছে? না, তার আগেই এই অবস্থায় এসেছে, আনা হয়েছে। ফ্রেট ইক্যুয়ালাইজেশন থেকে শুরু করে লাইসেন্স প্রথায় এ রাজ্যকে লাইসেন্স না দিয়ে এ রাজ্যে যারা নিয়োগ করতে পারতেন, বিনিয়োগ করতে পারতেন তাদের এ রাজ্যে রাজনৈতিক কারণে বিনিয়োগ করতে না দিয়ে অন্য রাজ্যে নিয়ে গিয়ে এ রাজ্যকে ভাতে মারার চেষ্টা করা হয়েছিল। পরবর্তীকালে বামফ্রন্ট সরকার আসার পর আপনাদের নিশ্চয় মনে আছে যে তিনটি অত্যন্ত আধুনিক শিল্প সম্পর্কে বামফ্রন্ট সরকার সচেষ্ট হয়েছিলেন এবং সেগুলি হল সল্টলেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্স, হলদিয়ায় পেট্রো-কেমিক্যালস এবং বক্রেশ্বরে তাপবিদ্যুৎ প্রকল্প। সেখানে বামফ্রন্ট সরকার নেতৃত্ব দিয়ে এগুলিকে পশ্চিমবাংলার দাবিতে পরিণত করেছিলেন কিন্তু সে সম্পর্কে আপনাদের ভূমিকা কি ছিল? সেদিন এ সম্পর্কে আপনারা যে ভূমিকা নিয়েছিলেন তখন কেন্দ্রীয় মন্ত্রীসভা ছিল ইন্দিরা গান্ধীর নেতৃত্বে তা গোটা রাজ্যের মানুষ জানে, গোটা দেশের মানুষ জানে, সম্ভবত গোটা বিশ্বের মানুষ জানে। বামফ্রন্ট সরকার এখানে ক্ষমতায় আসার পর ভূমি সংস্কারকে অবলম্বন করে গ্রামীণ মানুষের ক্রয় ক্ষমতাকে বাড়ানোর মধ্যে দিয়ে যে অবস্থা তৈরি করেছেন তাতে এখানে শিল্পের একটা বাস্তব অবস্থা তৈরি হয়েছে। এগ্রো-ইন্ডাস্ট্রি এবং অন্যান্য ইন্ডাস্ট্রিস এখানে গড়ে ওঠার একটা বাস্তব অবস্থার সৃষ্টি হয়েছে। তা ছাড়া কেন্দ্রীয় যে শিল্প নীতি, তার যে কদর্য চেহারা সেই শিল্পনীতির অঙ্গ হিসাবে আপনারা যে লাইসেন্স প্রথা তুলে দিয়েছেন সেটাও আমাদের খানিকটা উপকারে এসেছে এবং এইসব কারণেই এখানে শিল্পায়নের একটা বাস্তব অবস্থা তৈরি হয়েছে। তবে শিল্পের অবস্থা তৈরি হওয়ার সঙ্গে সঙ্গেই যে ১০০ ভাগ কার্যকর হয়ে যাবে সেটা ভাবার কোনও কারণ নেই। সৌগতবাবু মৌ ইত্যাদি নিয়ে অনেক কথা

[ 1st July, 1999 ]

বললেন। কে না জানে যে মৌ যত হবে তার সবগুলি কার্যকর হবে—এটা কোথাও হয় না। ভারতবর্ষের কোথাও এই উদাহরণ দেখাতে পারবেন না। তাসত্ত্বেও বলব এখানে ৩৬ ভাগ মৌ কার্যকর হয়েছে। কোথাও প্রোডাকশন হচ্ছে, কোথাও কনস্ট্রাকশনের স্তরে আছে এইভাবে ৩৬ ভাগ মৌ কার্যকর হয়েছে। এটা কিন্তু কম কথা নয়। গোটা ভারতবর্ষে শিল্পায়নের যা অবস্থা তারমধ্যে দাঁড়িয়ে এখানে ৩৬ ভাগ মৌ কার্যকর হওয়া এটা যে কম কথা নয় সেটা যদি আপনার স্বীকার না করেন তাহলে হতাশা আসবেই এবং ঐ খেমকার মতন হতাশার কথাই আপনারা বলবেন। তারপর আপনারা বললেন যে কেন সোমনাথবাবু বার বার বিদেশ যান, এ তো ইন্টারনেটের মাধ্যমেই জানা যায়, ফ্যাক্স করলেই হয় ইত্যাদি। কিন্তু সৌগতবাবু, আপনারা গোটা দুনিয়ার কাছে আমাদের রাজ্যের শিল্পায়ন সম্পর্কে, ওয়ার্ক কালচার সম্পর্কে যে বিরূপ চিত্র বার বার তুলে ধরেছেন এবং তা করে যে অবস্থার সৃষ্টি করেছেন তাতে তো সামনা সামনি বসে ইন্টারাকশন না হলে গোটা জিনিসটা দুনিয়ার শিল্পপতিদের বোঝানো যাবে না। সৌগতবাবু এটা বোঝেন কিন্তু বুঝেও মানুষকে বিভ্রান্ত করার জন্য, কাগজে পাবলিসিটি পাওয়ার জন্য এইসব কথাগুলি বলে চলেছেন। তারপর ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ এখানে কি হয়েছে সে কথা উনি বলেছেন। ১৯৯৩-৯৪ সালে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হয়েছে আগের বছরের তুলনায় ৪.৩ ভাগ। সেটা ৯৬/৯৭ সালে এসে দাঁড়িয়েছে ৯.২ ভাগে। এক্ষেত্রে অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৮.৪ শতাংশ। তাহলে আমরা পিছিয়ে যাচ্ছি না, এগিয়ে যাচ্ছি? আমাদের অ্যাপ্রোচটা যে পজিটিভ অ্যাপ্রোচ এর মধ্যে দিয়ে তা প্রতিফলিত হচ্ছে না কি? তারপর ৯৭-৯৮ সালে সারা ভারতবর্ষেই মন্দা ছিল। এরমধ্যেও আমাদের গ্রোথ হয়েছে ৫.৪১ শতাংশ আগের বছরের তুলনায় এবং এক্ষেত্রে অল ইন্ডিয়ার গড় হচ্ছে ৩.৬। এগুলি কি আপনাদের চোখ এড়িয়ে গিয়েছে? তাই কি শুধু সমালোচনা করার জন্যই সমালোচনা করে গেলেন? অমরা অবশ্য জানি আপনারা সমালোচনা করছেন রাজ্যের মানুষকে হতাশ করার জন্য। মানুষের মধ্যে যে আশার সঞ্চার হয়েছে ঐ বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রকল্পকে কেন্দ্র করে তাকে কি করে মসিলিপ্ত করা যায় তার জন্য আপনার চেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং চেষ্টা করছেন সারা দেশের কাছে এই বার্তা পৌছে দিতে যে এখানে কিছু হবে না। আপনারা কার কথা বহন করে চলেছেন?

[2-20 — 2-30 p.m.]

আপনার এই রাজ্যের পতাকা বহন করেন, না অন্য কারও পতাকা বহন করেন এর জবাব আপনাদের রাজ্যের মানুষের কাছে দিতে হবে। এরপরে আমি ইন্ডাস্ট্রিয়াল রি-কন[illegible] ডিপার্টমেন্ট সম্পর্কে দু একটি কথা বলতে চাই। এই ব্যাপারে আপনাদের নজর [illegible]। ১৯৯৩ সালে পলিসি স্টেটমেন্ট হবার পরে অভিজ্ঞতার ভিত্তিতে

আমাদের সরকার ইনসেনটিভ স্কিম চালু করেছেন। গোটা রাজ্যকে তিনটি ভাগে বিভক্ত করা হয়েছে এবং সেখানে ১৩ বছর, ১৫ বছর এই সমস্ত ছাড় সেলস ট্যাক্সে দেওয়া হয়েছে। এই সব কথা সকলে জানেন। এটা কখনও আপনারা উল্লেখ করতে চান না। আজকে শিল্পপতিরা অ্যাট্রাক্ট হচ্ছে, তারা এখানে আসছে। গত বছর সব চেয়ে বেশি এনট্রেপ্রেনাররা এখানে এসেছে এবং তারা খোঁজ খবর করছেন, শিল্প করার উদ্যোগ গ্রহণ করেছেন। এইসব জিনিস আপনারা এড়িয়ে যাচ্ছেন। এখন এই যে প্রচেষ্টা এই রাজ্য সরকারের নেতৃত্বে যে প্রচেষ্টা হয়েছে, শিল্পায়নের অ্যাপ্রোচ, সেটা ঠিক অনুভব করা যাচ্ছে না। তার বাস্তব কারণ আপনারা জানেন এবং আমরাও জানি। পুরানো যে শিল্পগুলি আছে, আপনারা গৌরীপুরের কথা বলেছেন। পুরানো ট্রেডিশনাল শিল্পগুলি কাদের জন্য খারাপ হয়েছে? উনি নিজেই বললেন যে, কেন্দ্রীয় সরকার জুট শিল্পকে কেন্দ্র করে অনেকগুলি সংস্থা তৈরি করেছেন। এন জে এম সি, জে এম ডি সি ইত্যাদি অনেকগুলি সংস্থা তৈরি করেছেন, কিন্তু তাদের মধ্যে কোনও সমন্বয় নেই। ওদের হাতে যে ৬টি জুট শিল্প আছে সেটাকে ওরা বন্ধ করে দিতে চায়, সেটাকে বাঁচাবার কোনও পরিকল্পনা ওদের নেই। আমাদের মন্ত্রী মৃণালবাবুর দপ্তরের একটা দায়বদ্ধতা আছে। তিনি সেদিকে তাকিয়ে এগুলি ভাল করার চেষ্টা করছেন। ওদের ৬টি সুতাকলের মধ্যে ৫টি পশ্চিমবঙ্গে অবস্থিত। এই ৫টি যদি বন্ধ হয়ে যেত তাহলে পশ্চিমবঙ্গের কি অবস্থা হত? কিন্তু এই রাজ্য সরকারের জন্য ওরা এতদিন এটা বন্ধ করতে পারেনি। এমন কি এটাকে বাঁচাবার জন্য শ্রমিকরা কেন্দ্রীয় মন্ত্রীর কথা মতো কাজের বোঝা বাড়িয়ে দিতে রাজি হয়েছে। কিন্তু তাসত্ত্বেও তারা সেটা কার্যকর করেননি। তারপরে হিন্দুস্থান মোটরের কথা বলেছেন। মোট শিল্পের অবস্থা কি দাঁড়িয়েছে? পুরানো শিল্পগুলি তারা চালাতে পারছেন। জুটশিল্পে যে প্রোটেকশনটা ছিল সেটাকে তুলে দেওয়া হল। আপনারা যেটা শুরু করেছিলেন, ওরা পুরোপুরি পেরেকটা মেরে দিল। সিমেন্ট ইত্যাদি শিল্পে যে জুটের ব্যাগ ব্যবহার হত, প্লাসটিক ব্যাগের উপরে শুল্ক ছাড় দেওয়ার ফলে আমাদের জুট শিল্প মার খাচ্ছে আমাদের দেশের জুট শিল্পগুলি কি করে বাঁচবে? আজকে অবাধ যে আমদানি নীতি করা হয়েছে তাতে পুরানো শিল্পগুলি বাঁচতে পারে না। রুগ্ন শিল্পে ব্যাপারে সরকারের অধীনে যে শিল্পগুলি আছে, সেখানে আমরা লক্ষ্য করছি যে এবারে একটা প্রভিসন রাখা হয়েছে রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার। সেগুলিকে দেখার সেগুলিকে দেখার জন্য ইন্ডাস্ট্রিয়াল রি-কনস্ট্রাকশন সেল করা হয়েছে, তারা সেগুলি বিচার-বিবেচনা করবে। আজকে এই শিল্পগুলিকে বাঁচাবার জন্য তিনটে ভাগ করা হয়েছে। এগুলি কি ইতিবাচক পদক্ষেপ নয়, ইতিবাচক অ্যাপ্রোচ নয়? তাছাড়া কোন পথে যাব, আপনারা সেই সাজেশন দিন, কিন্তু আপনারা সেটাও দিতে পারছেন না। এবার আমি কয়েকটি সাজেশন রাখতে চাই। যেমন পাওয়ার লুমের ব্যাপারে বিশেষ

নজর দেওয়া দরকার। কিছু নতুন শিল্প এখানে করা যায় যেগুলি এখনও হয়নি, সেই ব্যাপারে মাননীয় শিল্পমন্ত্রীকে নজর দিতে বলব। আমাদের রাজ্যে তার বাজার আছে। এই শিল্পগুলি আমাদের রাজ্যে এখনও গড়ে উঠতে পারিনি। পুরানো শিল্পাঞ্চল যেমন ব্যারাকপুরে এবং অন্যান্য জায়গায় আছে, যেখানে বন্ধ হয়ে যাচ্ছে, যে শিল্পগুলি পুরানো হয়ে যাচ্ছে, পুরানোগুলি আর চালাতে পারছে না সেখানে যে জমি পড়ে আছে, পরিকাঠামো আছে সেটাকে কাজে লাগানোর জন্য প্রোমোটারদের নয় নতুন শিল্পোদ্যোগীদের নিয়ে গিয়ে সেটা দেখিয়ে নতুন শিল্প করার কাজে লাগানো যায় কিনা দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। আমি আবার এই বাজেটকে সমর্থন জানিয়ে বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের শিল্প বাণিজ্য এবং অধিগ্রহণ এবং শিল্প পুনর্গঠন মন্ত্রী ১৯৯৯-২০০০ সালের জন্য ২৪, ৫৩, ৭৫, ৭৬, ৮৭, ৮৮, ৯৩, ৯৪, ৯৫, ৯৬, ৯৭ এবং ৯২ দাবির অধীনে যে ব্যয় বরাদ্দ মঞ্জুরি সম্পর্কে বক্তব্য পেশ করেছেন, স্বাভাবিক কারণে যেহেতু তার বক্তব্যের সাথে পশ্চিমবাংলার শিল্পের চালচিত্রের মিল নেই সাজুর্য্য নেই তাই এই বাজেটের তীব্র বিরোধিতা করছি এবং কংগ্রেস দলের আনা প্রতিটি কাট মোশনের সমর্থনে বক্তব্য পেশ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি এবারের বাজেট বক্তৃতাটা পড়ে দেখেন তাহলে দেখবেন প্রতিটি ডিমান্ড নাম্বারে কিভাবে গতবারের বাজেটের চেয়ে এবারে বাজেটে কোথাও বাড়িয়েছেন কোথাও কমিয়েছেন। বিদ্যুৎবাবু তার বক্তব্য রাখবার সময় আমাদের বুঝিয়ে দেবেন যে কেন কোনও কোনও খাতে বাড়াবার জন্য মঞ্জুরি চেয়েছেন কেনবা কোনও কোনও খাতে কমিয়েছেন। ডিমান্ড নাম্বার ২৪, গতবারে যেখানে ১২ কোটি ৯৬ লক্ষ টাকা দাবি করেছিলেন, এবারে তিনি করছেন ১৭ কোটি ২৫ লক্ষ টাকা। এই দাবিটা কি? দাবি হচ্ছে স্টেশনারি অ্যান্ড প্রিন্টিং। দেশেতে কি একেবারে শিল্প বিপ্লব হচ্ছে যেটা ছাপতে এবং ঢক্কানিনাদ করতে স্টেশনারি অ্যান্ড প্রিন্টিং-এর জন্য বাড়াতে হবে? একেবারে [illegible] টাকা থেকে ১৭ কোটি টাকা বাজেট বরাদ্দের জন্য মঞ্জুরি করতে হবে? আর [illegible]কেমিক্যালস অ্যান্ড রিলেটেড ইন্ডাস্ট্রি, গত বছর চেয়েছিলেন ১১৩ কোটি ৯৮ লক্ষ ৫০ হাজার টাকা, এবারে চেয়েছেন ১০৫ কোটি ৭৩ লক্ষ টাকা। এবারে চেয়েছেন ১০৫ কোটি ৭৩ কোটি টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে কোনটা গুরুত্বপূর্ণ? শিল্পের অগ্রগতির জন্য, শিল্পের উন্নতির জন্য, শিল্পের ব্যাপকতার জন্য, শিল্পের বিভিন্নতার জন্য, শিল্পের পরিকাঠামোর জন্য ব্যয় বরাদ্দ কমিয়ে নিয়ে আসছেন। যেখানে গত বছর ১১৩ কোটি টাকা ছিল সেটাকে কমিয়ে ১০৫ কোটি টাকাতে নিয়ে আসছেন। ঠিক তেমনি

ইন্ডাস্ট্রি অ্যান্ড মিনারেলস, গত বছর দাবি করেছিলেন ১ কোটি ৩৩ লক্ষ টাকা, সেটাকে এবারে কমিয়ে নিয়ে এসেছেন ১ কোটি ২০ লক্ষ টাকাতে। শিল্পে প্রসারতা ঘটছে, শিল্পে ব্যাপকতা ঘটছে কি রকম সেটা আমি একটু দেখাচ্ছি। সরকারের দেওয়া যে হিসাব সেটা আমি বলছি আমার কথা বললে সেটা খুঁত ধরবার চেষ্টা করা হবে, তাই আমি সরকারি হিসাব, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল যে আর্থিক সমীক্ষা প্রকাশ করেছে সেটা বলছি। এভারেজ ডেলি এমপ্লয়মেন্ট ১৯৯৫ সালে ছিল ৯ লক্ষ ২০ হাজার ৭৬৩ জন, ১৯৯৮ সালে সেটা দাঁড়ায় ৯ লক্ষ ৫ হাজার ৮৮ জনে। শিল্পে যদি অগ্রগতি হয়, শিল্পের যদি ব্যাপকতা বাড়ে, শিল্পের যদি সংখ্যা বাড়ে তাহলে শিল্পে নিযুক্ত শ্রমিকের সংখ্যা বাড়বে। পশ্চিমবাংলায় দেখছি ঢক্কানিনাদ করে, প্রচারের মায়াজাল বিস্তার করে আজকে এই অবস্থা তৈরি করেছেন। আপনারা ডেসটিনেশন অফ ওয়েস্ট বেঙ্গল তৈরি করেছেন। হিসাব দেখে মনে হল একটা রাজসুয় যজ্ঞ করেছেন, ৪৬ লক্ষ টাকা খরচ হয়েছে এই ডেসটিনেশন অফ ওয়েস্ট বেঙ্গলে। এটা তো দেখছি ডেসটিনেশন অফ ওয়েস্ট বেঙ্গল নয়, এটা তো পশ্চিমবাংলাকে ডেসটিনেশন অফ বে-অফ বেঙ্গলে পাঠাবার ষড়যন্ত্র। পশ্চিমবঙ্গকে বে অফ বেঙ্গলে নিয়ে যাবার যে ষড়যন্ত্র তার নাম হচ্ছে ডেসটিনেশন ওয়েস্ট বেঙ্গল। যার নামে রাজসূয় যজ্ঞ করা হল। সেটা করে একটা পেপার তৈরি করা হল আর ৬টি টাস্ক ফোর্স গঠন করা হল। তার চেয়ারম্যান চিফ সেক্রেটারি, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল—পশ্চিমবঙ্গ সরকারের যিনি মুখ্য সেক্রেটারি, তাকে ৬টি কমিটির মাথায় রেখে টাস্ক ফোর্স করে দেওয়া হয়েছে। তারফলে আজকে পশ্চিমবাংলা কোথায় দাঁড়িয়ে আছে? ইনডেক্স অফ ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন, আপনাদেরই বইতে বলেছেন যে, ১৯৯২-৯৩ সালে ১৯৮০ সালের ইনডেক্স যদি ১০০ ধরা হয় তাহলে পশ্চিমবাংলা মাইনিং অ্যান্ড ওয়ারিংয়ে যেখানে ছিল ১০১.১৬, সেখানে ১৯৯৮-৯৯ সলে সেটা ৭৭.২১-এ দাঁড়িয়েছে। আমরা এগোলাম, না পেছোলাম? ব্যয় বরাদ্দ আমরা মঞ্জুর করব, না আপত্তি তুলব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সময়ে ভারতবর্ষের ইনডেক্সের গতিটা দেখুন। আপনি ম্যানুফ্যাচারিংয়ে দেখুন। সেখানে দুটি হেড করা হয়েছে (১) জেনারেল, আর একটি হচ্ছে (২) ম্যানুফ্যাচারিং। পশ্চিমবঙ্গ যেখানে ১৯৯২-৯৩-তে ছিল ১৩০, সেখানে ১৯৯৮-৯৯-তে এসে দাঁড়িয়েছে ১৭৯। ম্যানুফ্যাচারিংয়ে ১৯৯২-৯৩ তে ভারতবর্ষে যেখানে ছিল ২১০, সেটা ১৯৯৮-৯৯তে এসে দাঁড়িয়েছে ৩১৫। ভারতবর্ষের মধ্যে আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জ আছে, সিকিম আছে, নাগাল্যান্ড আছে। ভারতবর্ষের এই হিসাবের মধ্যে আমাদের ডেফিসিট স্টেটগুলোও আছে, সেগুলোকেও যুক্ত করা হয়েছে। গোটা নর্থ ইস্টার্ন রিজিয়ন ডেফিসিট। ইস্টার্ন রিজিয়ন ডেফিসিট। তাসত্ত্বেও ইনডেক্স ছিল যেখানে ২১৮ ১৯৯২-৯৩ সালে সেখানে ১৯৯৮-৯৯ তে ভারতবর্ষের ইনডেক্স দাঁড়িয়েছে ৩১৯। আর ম্যানুফ্যাচারিংয়ে যেখানে ভারতবর্ষ ছিল ২১০ ১৯৯২-৯৩তে, সেখানে ১৯৯৮-৯৯

সালে তা দাঁড়িয়েছে ৩১৫তে। আর পশ্চিমবাংলায় যেখানে ছিল ১৩০, সেখানে হয়েছে ১৭৯। আমি একের পর এক উদাহরণ দিতে পারি যে পশ্চিমবাংলায় শিল্পের মন্দা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। ১৯৯৫ সালে, আপনারা বলেছেন, এন আর আই আসছে, মৌ সই হচ্ছে। আমেরিকা এসে সই করছে, ব্রিটেন এসে সই করছে, অস্ট্রেলিয়া এসে সই করছে, হংকং এসে সই করছে, এখানে এসে মৌ হলে গেল, সেই ১৯৯৫ সালে রেজিস্ট্রিকৃত কারখানা ছিল ১০ হাজার ৫৭টি, আর ১৯৯৭ সালে তা এসে দাঁড়ালো ৭ হাজার ৫৪৮-এ। বিদ্যুৎবাবু, এটা কোনও তর্কের কথা নয়। আসুন না, আমরা আলোচনা করি। আমরা পশ্চিমবঙ্গে রাজনীতি করি ঠিকই, কিন্তু আমরা পশ্চিমবাংলার মানুষ, আমরা ভারতবর্ষের মানুষ। আমরাও উন্নতি চাই। বিরোধীদের দায়িত্বটা হচ্ছে আপনাদের ব্যর্থতাটাকে আঙুল তুলে দেখিয়ে দেওয়া যে, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাদের এখান ভুল হচ্ছে। শুনুন, ভুল থাকলে তা শুধরে নিন। ১৯৬১তে বেসরকারি ক্ষেত্রে কর্মরত মোট শ্রমিক সংখ্যা যেখানে ছিল ১০ লক্ষ ১০ হাজার, সেখানে ১৯৯২-৯৩তে এসে দাঁড়ালো ৮ লক্ষ ৭ হাজারে। আর ১৯৯৭-৯৮তে তা দাঁড়িয়েছে ৭ লক্ষ ৬৯ হাজারে। ১৯৬১ যেখানে ছিল ১০ লক্ষ, আপনাদের রাজত্বে এসে তা কমতে কমতে আজকে ৭ লক্ষ ৬৯ হাজারে এসে দাঁড়িয়ে গেছে। ১৯৭১ সালে এই সংখ্যা সবচেয়ে বেশি ছিল—১২ লক্ষ ১৮ হাজার ছিল। তা থেকে কমতে কমতে আজকে আপনারা ৭ লক্ষে এনে দাঁড় করিয়ে দিয়েছেন। একবারও ভাববেন না যে, কোথাও একটা ভুল হয়েছে, কোথাও ত্রুটি হয়েছে? একে একে নিভিছে দেউটি, আর আজকে বলছেন, নতুন নতুন কারখানা আসছে। আজকে ২০ বছর ধরে নতুন কারখানা তৈরি করার নিরিখে নয়, কত কারখানা বন্ধ করতে পেরেছেন, তার নিরিখে আপনারা ১ নম্বর জায়গায় নিয়ে গেছেন পশ্চিমবাংলাকে। জুট ইন্ডাস্ট্রিতে মন্দা দেখা দিয়েছে। বারে বারে এ সম্পর্কে আপনাদের বলা হল। মালিকরা যখন বছরের নির্দিষ্ট একটা সময়ে কাঁচা পাট বাজারে আসে—তখন পাট চাষীদের সর্বনাশ করে অত্যন্ত ক্যালকুলেটেড ওয়েতে লক আউট ঘোষণা করে দেন। ফলে পাট চাষীরা মার খেতে খেতে পাটের উৎপাদন কম করছে। পাট চাষীর সংখ্যাও কমে গেছে এবং পাটকলগুলোর উৎপাদন কমে গেছে। গত এক বছরে ১৪টি কারখানা বন্ধ হয়ে গেছে যথা ডানলপ কারখানা, পোদ্দার প্রোজেক্ট, কানোরিয়া জুট মিল, গৌরীপুর জুট মিল, টেক্সম্যাকো জুট মিলের একটা পার্ট এবং গেস্টকিন উইলিয়াম জুট মিলের একটি পার্ট বন্ধ হয়ে গেছে। আজকে আপনারা তারজন্য কি ব্যবস্থা নিয়েছেন? সব কটি কারখানাকে বি আই এফ আরের সঙ্গে যুক্ত করে দিয়েছেন। আপনাদের কাছে কারখানার মালিকরা যা ইচ্ছে বলছে আপনারা সরকার হিসাবে তাই মেনে নিচ্ছেন। এই জয় ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস কারখানাটির মালিক মাননীয় জ্যোতি বাবুর কাছে গিয়ে বললেন যে, জয় ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস কারখানাটির দুটি ইউনিট আছে, তারা একটা ইউনিটে

কারখানাটি চালাতে চায়। মাননীয় মৃণালবাবু এই প্রশ্নের জবাব দেবেন যে, ওই কারখানাটির দুটি জায়গায় জমি আছে যথা প্রিন্স আনোয়ার শা রোডে এবং বাঁশদ্রোণীতে। ওই কোম্পানি মালিক জ্যোতি বাবুর সচিবালয়ের দরজায় গিয়ে বললেন যে, তিনি প্রিন্স আনোয়ার শা রোডের কারখানাটি চালাবেন এবং বাঁশদ্রোণীর কারখানাটি তুলে দেবেন। সঙ্গে সঙ্গে মুখ্যমন্ত্রীর সচিবালয় অনুমোদন দিয়ে দিল। তারপরে ৬ মাস যেতে না যেতেই চ্যাটার্ড অফ ডিমান্ড তুলে ওই কারখানার মালিক বললেন যে বাঁশদ্রোণীর কারখানাটি চালাবে এবং আনোয়ার শা রোডের কারখানাটি বন্ধ করে দেবেন। এক্ষেত্রেও অনুমোদন পেয়ে গেল। সেখানে বাঁশদ্রোণীর কারখানার জমির মূল্য ১ লক্ষ টাকা, আর আনোয়ার শা রোডের কারখানার জমির মূল্য ৪ লক্ষ টাকা পড়ছে। ফলে বাঁশদ্রোণীর কারখানা চালু রেখে আবার আনোয়ার শা রোডের কারখানা বন্ধ করে দেওয়া হল। আমি বলেছিলাম ওদের মালিককে যে, ঠিক আছে দুটি কারখানাই আপনারা একটা ইউনিটে এনে করুন। এবং এইভাবে কারখানা দুটিকে বাঁচিয়ে রাখুন। ইন্ডাস্ট্রিজ টু ইন্ডাস্ট্রিজ করুন এইভাবে জয় ইঞ্জিনিয়ারিং ওয়ার্কসের মালিককে চিঠি দিয়েছিলাম। এবং একথাও বলেছিলাম যে, এখন তো অনেক নন পলিউটিং কারখানা বা বায়ু দূষণহীন কারখানা তৈরি হচ্ছে এবং নানা রকম টেকনোলজি বেরিয়েছে, সেইরকম একটা কারখানা করে ফ্যাক্টরি টু ফ্যাক্টরি কনভারশন না হয়ে একটা ফ্যাক্টরি চালু করার কথা বলেছিলাম। আজকে ফ্যাক্টরির ক্ষেত্রে আমরা দেখছি কারখানার জমিতে একটার পর একটা মাল্টিস্টোরেড বিল্ডিং করে ফ্যাক্টরি বন্ধ করে দিচ্ছে। এইভাবে চললে কি পশ্চিমবঙ্গে শিল্পের সূচক উন্নত হবে? এতে তো শিল্পের উৎপাদনের সূচক কমে যাবে। শিল্পের ক্ষেত্রে জেনারেল এবং ইঞ্জিনিয়ারিং আছে। ১৯৭৮ সালে ইঞ্জিনিয়ারিং শিল্পে আমাদের রাজ্য ২ নম্বরে ছিল। আজকে সেখানে ৯ নম্বরে চলে এসেছে। তারপরে কেমিক্যাল এবং ফার্টিলাইজারের ক্ষেত্রে যেখানে ৩ নম্বর ছিল সেখানে আজকে ৯ নম্বর চলে এসেছে। এর থেকে বোঝা যাচ্ছে যে আজকে ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট আর নেই। মাননীয় মন্ত্রী তার ভাষণে বলেছেন যে, পশ্চিমবঙ্গে শিল্প হবে এবং উৎপাদনের হার বেড়েছে। এবং সমস্ত ক্ষেত্রে উন্নয়নে একটা নতুন দিগন্ত তৈরি করতে পারবে।

এই উন্নয়নের ফলে উৎপাদন বৃদ্ধি পাবে। আপনাদের কথা অনুসারেই বলছি আপনারা যে যে শিল্পে উৎপাদন বৃদ্ধি হবে বলেছেন সত্যি কি সেই সেই শিল্পের উৎপাদন বৃদ্ধি করতে পেরেছেন? বরং সেই উন্নতি তো দূরের কথা শিল্পের উৎপাদন কমতে কমতে কার্পেটের তলায় স্কেলিটনের ছাপ নিয়ে লুকিয়ে আছে। তারপরে আপনাদের লেবার দপ্তর থেকে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বলে একটি বইতে প্রত্যেক বছর অর্থাৎ ১৯৯৫ সাল পর্যন্ত বেরিয়েছে। তাতে ছাঁটাই শ্রমিক কর্মচারী কত হয়েছে লেখা ছিল ১৯৯৫ সাল পর্যন্ত। ১৯৯৫ সালে আপনারা ওই বইতে বলেছিলেন যে, ২ লক্ষ ৮,৭৬৭

জনের চাকুরি চলে গেছে। তারপরে আর বই না বেরুনোর ফলে নতুন কত কর্মচ্যুত হয়েছে জানতে পারছি না। আজকে লেবাররা ধর্মঘটের রাস্তায় আর যেতে চায় না। তার তুলনায় মালিকরা লে অফ এবং লক আউট বেশি ঘোষণা করছে। আজকে পশ্চিমবঙ্গে যখন শ্রমিকরা ২৩টি কারখানায় ধর্মঘট করেছে তখন কারখানায় মালিকরা অন্তত ১৮৯টি কারখানা লক আউট ঘোষণা করেছে। আজকাল উৎপাদন ব্যহত হবে বলে শ্রমিকরা ধর্মঘটের পথে গিয়ে কর্মচ্যুত হতে চায় না। কিন্তু মালিক পক্ষই তা অন্যভাবে লক আউট ডিক্লেয়ার করছে। এখন আবার বেশিরভাগ কারখানার মালিকরা লে অফ বা লক আউট ঘোষণা করছেন না, তার জায়গায় সাসপেনশন অফ ওয়ার্ক বলে ঘোষণা করছেন কারণ ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট মোতাবেক সাসপেনশন অফ ওয়ার্ক ডিক্লেয়ার করলে কোনও বিরোধ নেই।

[2-40 — 2-50 p.m.]

নাহলে ওয়াইন্ডিং-এর নোটিশ দেওয়া হয়েছে, বা কারখানা গুটিয়ে নেওয়া হয়েছে। ওয়াইন্ডিং হয়েছে তাই নয়, আজকে সাসপেনশন অফ ওয়ার্ক কোথায় কত হচ্ছে। আপনারাই ঘোষণা করছেন কোথায় কত সাসপেনশন অফ ওয়ার্ক হয়েছে। কত লোক সেখানে কাজ করে। পেড আপ ক্যাপিটাল হিসাবে আমরা কোথায় পিছিঁয়ে যাচ্ছি, অন্ধ্রপ্রদেশে যেখানে পেড আপ ক্যাপিটাল বেড়ে যাচ্ছে, এবং ইন ক্রোর হিসাবে ৪ হাজার ৫৭৫ কোটি টাকা হচ্ছে, তখন আমরা এখানে দাঁড়িয়ে আছি, এই পশ্চিমবাংলায়, ২ হাজার ৪৯৬ কোটি টাকাতে। পেড আপ ক্যাপিটাল এখানে কমে যাচ্ছে। কেবল নতুন শিল্প হচ্ছে না তা নয়, পুরানো শিল্প যেগুলি ছিল, সেইগুলিও স্কেলিটন করে দেওয়া হয়েছে। কমিয়ে দেওয়া হয়েছে। নাহলে বন্ধ করে দেওয়া হয়েছে। সাসপেনশন অফ ওয়ার্ক করে দেওয়া হয়েছে। প্রোডাকশন বন্ধ করে দেওয়া হয়েছে, উৎপাদন এর পরিমাণ নেমে গিয়েছে। উৎপাদন বন্ধ হওয়ার জন্য শ্রমিক ছাঁটাই হচ্ছে, কলকারখানা বন্ধ হচ্ছে। আজকে আর অমাবস্যা দেখবার জন্য পঞ্জিকা দেখতে হচ্ছে না। আজকে অমাবস্যা শিল্পের দরজায় আঘাত করছে, পশ্চিমবাংলায় ছোট ও মাঝারি শিল্প, কুটির শিল্প সহ ৫৬ হাজার ৩৯৩টি কারখানা বন্ধ হয়ে গেছে। ছোট ও মাঝারি শিল্প যেগুলি সেইগুলির কথা বললাম। আজকে এখানে বড় শিল্প দিয়ে ৬ লক্ষ বেকারি দূর করা যাবে না। এর জন্য চাই ছোট ছোট শিল্প কুটির শিল্প। আজকে দেখুন, হাওড়ায় সেখানে কি অবস্থা, হাওড়াকে যাকে শিল্পনগরী বলা হত, বার্মিংহাম বা ম্যাঞ্চেস্টার বলা হত, সেখানে এখন প্রতিটি কারখানার চিমনি থেকে ধুঁয়া দেখা যাচ্ছে না। সমস্ত কারখানা বিবস হয়ে গেছে, স্তব্ধ হয়ে গেছে। স্থবির হয়ে গেছে। সেই হাওড়া আজকে মৃত নগরীতে পরিণত হয়েছে। যে শিল্প কারখানার জন্য [illegible] শিল্পনগরী, তার নতুন নাম পাল্টে করা হয়েছে শিল্পমৃত নগরী

নৈশবদের মৃত নগরী অন্ধকারের নগরীতে পরিণত হয়েছে। দক্ষিণ ২৪ পরগনার ৯টি কারখানা বন্ধ হয়ে গেছে। দক্ষিণ কলকাতায় ৯টি কারখানা ছিল, সেখানে বলুন তো কি অবস্থা হয়েছে এখন? মায়া ইঞ্জিনিয়ারিং বন্ধ হয়ে গেল, সেখানে ১৬ তলা বিল্ডিং তৈরি হয়ে গেল, বছরের পর বছর বেঙ্গল ল্যাম্প বন্ধ হয়ে আছে, এই ব্যাপারে সরকারের তরফ থেকে কি কি ব্যবস্থা নিয়েছেন বলুন? সেখানে কারখানা খোলার জন্য কি কি পদক্ষেপ নিচ্ছেন? আপনি আপনার তরফ থেকে মালিককে কতবার ডেকেছেন? ট্রাইপাট্রাইট বাইপাট্রাইট কতবার করেছেন, কতবার সেক্রেটারিকে ডেকে পাঠিয়েছেন? কতবার মালিককে ডেকে পাঠিয়েছেন? আপনি কি কখন হিসাব করেছেন, কারখানায় কি সমস্যা আছে বলুন, আমরা কারখানা খুলতে সাহায্য করব। সুলেখা কারখানা বন্ধ হয়ে গেছে, এর জন্য কি পদক্ষেপ নিয়েছেন? কৃষ্ণা গ্লাস যাদবপুরে এবং বারুইপুরে যে ইঞ্জিনিয়ারিং কারখানা আছে এটা ৯১ সাল থেকে বন্ধ হয়ে আছে, এই কৃষ্ণা গ্লাস এর নাম সারা ভারতবর্ষে ছড়িয়ে ছিল, এবং বিরাট বাজার দখল করে রেখেছিল, সেই কারখানা আজকে স্থবির হয়ে গেছে। আপনারা একজন মানুষকে চেয়ারম্যান করে রেখেছেন, তিনি পেট্রোল পোড়াচ্ছেন, ভাতা নিচ্ছেন, তিনিই হুকুমনামা জারি করছেন, শ্রমিকরা বসে আছে। শ্রমিকরা বলছেন আমরা কাজ চাই, আপনারা কিছু করছেন না। আপনারা এখানে ডেসটিনেশন অফ ওয়েস্ট বেঙ্গল করছেন, আর লক্ষ লক্ষ টাকার শ্রাদ্ধ করছেন। কিন্তু শ্রমিকদের কর্মে নিয়োজিত করতে পারলেন না। আপনারা বলেছেন, আমরা শিল্পের বাতাবরণ তৈরি করার চেষ্টা করেছিলাম, শিল্পের নাকি উন্নতি হয়েছে, এই ব্যাপারে বিদ্যুৎবাবুকে বলবার আগে একটু ভাবতে বলব, আজকে কে মন্ত্রী, বিদ্যুৎবাবু মন্ত্রী, নাকি উনি খাতায় কলমের মন্ত্রী। এখানে সত্যি কথাটা বললে তেলে বেগুনে জ্বলে উঠবেন, আজকে তো সোমনাথবাবু ডব্লু বি আই ডি সি-র চেয়ারম্যান ব-কলমে তিনিই তো চালাচ্ছেন আপনার দপ্তর, আপনার সিদ্ধান্ত নেওয়ার কোনও ক্ষমতা আছে? কোনও কিছু ঘোষণা করার ক্ষমতা আপনার আছে? সোমনাথবাবু যেভাবে চালাবেন, আপনি সেইভাবে চলবেন। সোমনাথবাবু সকাল বেলায় আপনাকে যদি কচ্ছপের মতো উপুড় করে দেয় তাহলে আপনি হাঁটবেন, আর যদি চিৎ করে ফেলে রাখে আপনি তাহলে হাত পা ছুঁড়বেন। আপনি খাতা কলমে মন্ত্রী থাকলেও পশ্চিমবাংলায় শিল্প হচ্ছে না, এখানে শিল্প বিপ্লব হচ্ছে না। আজকে পশ্চিমবাংলায় শিল্প বিপ্লব হচ্ছে না। পশ্চিমবাংলায় শিল্প বিপ্লব একটার পর একটা দুর্বল হয়ে যাচ্ছে। এর ফলে পশ্চিমবাংলা সার্বিকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এটা কোনও রাজনৈতিক কথাবার্তা নয়, এটা আপনাদের ব্যর্থতা। যখন গোটা ভারতবর্ষ এগিয়ে যাবার চেষ্টা করছে, তখন আমরা ক্রমশ পিছিয়ে যাচ্ছি। হ্যাঁ, শিল্পে মন্দা আছে। কিন্তু সেই মন্দার ভেতরেও মহারাষ্ট্র সরকার এগিয়ে যাবার চেষ্টা করছে. ৪৮,৮৯০ কোটি টাকা যদি তারা বিনিয়োগ করতে পারে, তাহলে আমাদের পশ্চিমবাংলার

সরকার কেন তার একটা সাফিসিয়েন্ট পারসেন্ট এখানে ইমপ্লিমেন্ট করতে পারবে না? কেন আজকে আমরা এগিয়ে যাবার চেষ্টা করব না। অন্ধ্রপ্রদেশ যদি ৪৫,০০০ কোটি টাকা বিনিয়োগ হয়ে থাকে তাহলে পশ্চিমবাংলায় তার আনুপাতিক হারে কেন বিনিয়োগ বাড়বে না? আজকে বিদেশি পুঁজিই বলুন, এন আর আই বলুন, আর দেশি শিল্পপতিই বলুন, পশ্চিমবাংলায় নতুন করে কটা শিল্প আপনারা নিয়ে এসেছেন? শিল্প মানে তো পাঁচজন শ্রমিক, দশজন শ্রমিকের শিল্প নয়, হাজার মানুষের কর্মযজ্ঞের মতো কটা শিল্প নতুন পশ্চিমবাংলায় আপনারা দায়িত্ব থাকাকালীন করেছেন? মন্ত্রিসভার ক্রেডিবিলিটি হিসাবে পশ্চিমবাংলার মানুষের কাছে আপনাদের জবাব দিতে হবে। আপনাদের মেরুদন্ড আজকে নিচু হয়ে যাচ্ছে, শিল্পের পরিকাঠামো আজকে ধ্বংস হয়ে যাচ্ছে। পশ্চিমবাংলায় নতুন শিল্পতো দূরের কথা, পুরানো শিল্পগুলোকেই যদি বাঁচিয়ে রাখতে না পারি, নতুন শিল্পের শিকড় গাড়বার ব্যবস্থা করতে না পারি তাহলে পশ্চিমবাংলার মানুষ আগামী দিনে কোথায় যাবে! এটা আপনারা একটু ভেবে দেখেবেন না।

মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করতে চাই, আপনি যে সিক ইন্ডাস্ট্রিগুলো অধিগ্রহণ করেছেন এবং প্রত্যেক বছর যে পরিমাণ টাকা আপনি সেখানে ভরতুকি হিসাবে দিচ্ছেন, তাতে ঠাণ্ডা মাথায় চিন্তা করে দেখবেন রাজ্যের কোষাগারকে আপনারা দেউলিয়া করে দিচ্ছেন কিনা। আজকে সেখানে একটার পর একটা কারখানায় কোনও উৎপাদন নেই। আজকে কতগুলো কোম্পানি যেমন বন্ধ হয়ে আছে, যেমন (1) Sunrise Worldwide Ltd, (2) Jute Emporium (p) Ltd. (3) Captran's Shipping Ltd. (4) Bavaria Associates (P) Ltd. (5) Research Engineers (Asia) Ltd. (6) Calcutta Investment Casting Co. (P) Ltd. এস্টিমেটেড কস্ট যা ছিল সেই টাকা তারা বিনিয়োগ করছে না, দশভাগ টাকাও সেখানে বিনিয়োগ হচ্ছে না। সরকারি ব্যাঙ্ক থেকে তারা টাকা নিচ্ছে, আর সেই টাকা তারা সাইফোন করে দিচ্ছে। বাজেটারি প্রভিসন যেটা আছে ক্যাপিটাল আউটলেতে দশ থেকে ১৫ শতাংশ টাকা বিনিয়োগ করে, বাকি টাকা সাইফোন হয়ে যাচ্ছে। আজকে ন্যাশনালাইজড ব্যাঙ্ক ন্যাশনালাইজড ইনস্টিটিউশন থেকে টাকা নিয়ে সেই টাকা আজকে অন্য রাজ্যে চলে যাচ্ছে, ব্যক্তিগত স্বার্থে সেই টাকা তারা বিনিয়োগ করছে। এরজন্য কি একজন মালিককেও আপনি গ্রেপ্তার করেছেন? একজন শিল্পপতিকেও আপনারা বলেছেন, তুমি টাকা সাইফোন করে নিয়ে গেছ, কেন তোমার জেল হবে না। একটাও শিল্পপতিকে আপনারা গ্রেপ্তার করতে পারেননি। আপনাদের সরকার চালাচ্ছে শিল্পপতিরা, তারা ডিকটেট করছেন আর আপনারা চলছেন। You are dancing on the music laid down by the Industrialists. The Industrialists are not responding to your words. They should act as per the decisions given by you (At this stage, the mike was off.) আমি

এটাকে রিভার্স করার অনুরোধ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের শিল্প পুনর্গঠন ও রাষ্ট্রায়ত্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী মৃণাল ব্যানার্জি এবং শিল্প-বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ১৯৯৯-২০০০ সালের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে কয়েকটি বিষয়ে তাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনি নিশ্চয় জানেন ৭১ থেকে ৭৭ গোটা পশ্চিমবাংলায় যে রাজনৈতিক অবস্থা ছিল, তারপর বর্তমান বামফ্রন্ট সরকার আসার পর এখানে শিল্প কল-কারখানা গড়ে তোলার ক্ষেত্রে চেষ্টা করতে গিয়ে বাধা পেয়েছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। তদানীন্তন কেন্দ্রীয় সরকারের কতগুলো নীতি এবং বিশেষ করে কংগ্রেস ক্ষমতায় থাকাকালীন পশ্চিমবাংলায় শিল্পের দাবিকে সবসময় নস্যাৎ করা হয়েছে। এই বিষয়টি কিন্তু আমাদের বিরোধী বন্ধুরা একবারও উল্লেখ করেননি। শুধু তাই নয়, কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় থাকার পরও তাদের কতগুলো নীতির জন্য শিল্প মালিকরা লক আউট ক্লোজার ইত্যাদির মধ্যে দিয়ে শ্রমিক কর্মচারিদের ছাঁটাই করার সমস্ত সুযোগ ভোগ করেছে এবং করে যাচ্ছে। এই বিষয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বার বার দাবি জানানো হয়েছে শিল্প কারখানার মালিকরা ইচ্ছে মতো শিল্প, কল-কারখানা রুগ্ন ঘোষণা করছে, লক আউট করছে, ক্লোজার করছে এই আইনের পরিবর্তন করা দরকার এবং সেই সাথে শিল্প, কল-কারখানা বন্ধ করার যে সহজ সরল আইনগুলো আছে, তারও পরিবর্তন করা দরকার। কিন্তু দুঃখের এবং পরিতাপের বিষয় যে, কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত এইগুলো বিবেচনা করেনি। শুধু তাই নয়, ডানলপ কারখানা নিয়ে বিরোধী বন্ধুরা সোচ্চার হয়েছেন, সমালোচনা করছেন। স্বাভাবিকভাবেই করবেন। এই বিষয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী গিয়ে কেন্দ্রের প্রধানমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেছেন, তিনি তার সুচিন্তিত মতামত প্রকাশ করেছেন। কিন্তু বর্তমান প্রধানমন্ত্রী বিবেচনা করবেন বললেও আজ পর্যন্ত কোনও সদুত্তর তার কাছ থেকে পাওয়া গেল না। সেইজন্য কি রাজ্য সরকার বা বামফ্রন্টের নীতি দায়ী? মোটেই তা নয়।

পশ্চিমবাংলায় শিল্প-কারখানা গড়ে তোলার জন্য নতুন উৎসাহ উদ্দীপনা আনার সাথে সাথে পরিকাঠামোর ক্ষেত্রে যা প্রয়োজন সড়ক পথ, রেলপথ, বিদ্যুৎ জল ইত্যাদির ব্যবস্থা করছেন তার সীমিত ক্ষমতার মধ্যেই। শিল্পপতিরা যাতে এখানে বিনিয়োগ করে, তার চেষ্টা করছেন। আলোচনার মাধ্যমে যাতে সেই কাজগুলো যায়, তার জন্য কয়েকটি কমিটি করা হয়েছে। সেই কমিটি তারা চেষ্টা করছে। পশ্চিমবঙ্গে নতুন বিনিয়োগ শিল্প

গড়ে তোলার জন্য দ্রুত গতিতে যে পরিকাঠামো গড়ে তোলা যায়, তার দৃষ্টান্ত হিসাবে আমি বলতে পারি দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে, পানাগড় এক্সপ্রেস হাইওয়ে চালু হয়েছে। এই কথা বিরোধী বন্ধুরা একবারও উল্লেখ করলেন না। সাথে সাথে কলকাতা-শিলিগুড়ি, কলকাতা-হলদিয়া সড়ক পথ, এর পরিকাঠামো তৈরি করার উদ্যোগ নেওয়া হয়েছে। খুব তাড়াতাড়ি সেটাকে চালু করার কাজ আরম্ভ করা হবে। একথা ঠিক যে সমস্যা আমাদের আছে। এটা একবারও উল্লেখ করলেন না যে, হলদিয় পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স গত এক থেকে দেড় বছরের মধ্যে চালু করা হবে। শুধু তাই নয় যে, আপনারা জানেন না, কি প্রতিকূল পরিস্থিতির মধ্য দিয়ে এই কাজগুলি করতে হচ্ছে। একথা একবারও উল্লেখ করলেন না যে, এখানে বিনিয়োগের ক্ষেত্রে ১৯৭৭-৮১ এর মধ্যে ২৭ গুণ বৃদ্ধি পেয়েছে। যেসব প্রতিষ্ঠান ১৯৯১-৯৮ এর মধ্যে এখানে এসেছে, তারমধ্যে ১৮৪৩টি প্রতিষ্ঠান, যার অর্থের অঙ্ক হল ৪৮ হাজার ৬২৬ কোটি টাকা। তারমধ্যে অনুমোদিত হচ্ছে ৩০২টি। টাকার অঙ্ক হচ্ছে ৭ হাজার ৭৯৯ কোটি টাকা। এবার প্রায় ৮০ টি প্রতিষ্ঠান, যার অঙ্ক হচ্ছে ১০ হাজার ৩০ কোটি টাকা। এটা একবারও উল্লেখ করলেন না। সব কাজ আমরা করতে পেরেছি, আমাদের সরকার করতে পারছে, এই কথা আমরা বলছি না। এটা তো উপলব্ধি করতে হবে যে, পশ্চিমবঙ্গের অবস্থার কথা। পাশাপাশি এই কথা বলব যে, আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করতে চাই যে, আজকে পশ্চিমবঙ্গে যেখানে ২৩৭টি পথ পূর্ত দপ্তরের জন্য ১০ লক্ষ দরখাস্ত জমা পড়ে, যেখানে কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন এ ৫০টি ব্লক সরকারের পদের জন্য ১ লক্ষ ৬ হাজার পরীক্ষার্থী পরীক্ষা দেন, তাহলে আজকে বুঝতে হবে এখানে কি ভয়াবহ সমস্যা। স্বাভাবিকভাবেই এখানে যে শিল্প কারখানা গড়ে উঠছে, বিনিয়োগের যে আশ্বাস দেওয়া হচ্ছে, সেক্ষেত্রে সরকারের পক্ষ থেকে পূর্ত দপ্তরের পক্ষ থেকে পরিকাঠামো গড়ে তোলার চেষ্টা হচ্ছে। তাসত্ত্বেও আমার মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন যে, এই ব্যাপারটা দেখতে হবে। কোথাও কোনও ষড়যন্ত্র করা হচ্ছে কিনা, কোনও স্যাবোটেজ করা হচ্ছে কিনা দেখতে হবে। আজকে পশ্চিমবঙ্গ যাতে শিল্প গড়ে না উঠে, পশ্চিমবঙ্গ সরকার যে উদ্যোগ নিয়েছে সেটা যাতে এগোতে না পারে কেন্দ্রীয় সরকার সেই চেষ্টাই বার বার করছে। শিল্পের পরিকাঠামো তৈরি করে প্রস্তাব পাঠানো হয়েছে কেন্দ্রীয় সরকার কাছে, অনুমোদন চাওয়া হয়েছে, আর্থিক সাহায্য চাওয়া হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার দীর্ঘদিন সেগুলোকে পেন্ডিং রেখে দিয়েছেন। শিল্প পরিকাঠামো তৈরি করার জন্য যে স্কীম, যে প্ল্যান তৈরি করা হয়েছে সেটা জলের হতে পারে, বিদ্যুতের হতে পারে, রেলপথের হতে পারে, আকাশপথের হতে পারে, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব, কেন্দ্রীয় সরকার রাজ্য সরকার উভয়ের সহযোগিতা দরকার সেটাও করছেন না। কাজেই মন্ত্রীদ্বয়ের কাছে আমার আবেদন এগুলো তাদের কাছে তুলে ধরতে হবে একটা দৃষ্টান্ত তো

আমাদের সামনেই রয়েছে। ডানলপ। শুধু তাই নয়, শিল্প, মেটাল বক্স কারখানা দীর্ঘ ২০ বছর হয়ে গেল বন্ধ হয়ে আছে। আজ পর্যন্ত খোলার কোনও ব্যবস্থা হল না। স্টিল অ্যালায়েড ফ্যাক্টরি উঠেই গেছে বলে মনে হয়। তাই শিল্প পুনর্গঠন মন্ত্রীর কাছে আবেদন রাখতে চাই যে ছোট এবং মাঝারি শিল্প যে রুগ্ন হয়ে আছে বা বন্ধ হয়ে গেছে সেই শিল্পের শ্রমিক কর্মচারিদের নিয়ে কো-অপারেটিভ সিস্টেমে, সরকারি সাহায্য যদি করা হয়, সমবায় প্রক্রিয়ার মাধ্যমে সরকার একটা শেয়ার রেখে সেটাকে চালু করা যায় কিনা এটা আপনি বিবেচনা করবেন। শিল্প বাণিজ্য মন্ত্রীর কাছে আবেদন করছি কোথায় বাধা আছে সেটা আপনাকে দেখতে হবে। আমরা যেন আবার শিল্পের পরিবেশ গড়ে তুলতে পারি। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে শিল্প বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয় এবং শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয়, তাদের যে বাজেট অনুমোদনের জন্য আজকে রেখেছেন আমি তাকে বিরোধিতা করছি। আমাদের কাট মোশনগুলো সমর্থন করে বলতে চাই যে মাননীয় মন্ত্রী মৃণালবাবু শিল্প পুনর্গঠন বিভাগকে দুটো ভাগে ভাগ করেছেন। আপনার ডিমান্ড হচ্ছে অ্যাপ্রোক্সিমেটলি ৯ কোটি টাকা। আমি জানি না ৯ কোটি টাকা দিয়ে আপনি বলছেন আপনার ভাষণে যতগুলো কেন্দ্রীয় সরকারি, রাজ্য সরকারি, এবং বেসরকারি ক্ষেত্রে যতগুলো শিল্প হয় বন্ধ হয়ে আছে বা বন্ধ হওয়ার উপক্রম হয়েছে, সেগুলো রয়েছে বি এফ আই আর এ-র দপ্তরে। এগুলি পুনর্গঠন করার দরকার। বিক্রয় কর যেটা আপনারা নিতেন সেটা আপনারা ছেড়ে দিচ্ছেন এটুকু ছাড়া আপনার এই দপ্তরের এই বাজেট ভাষণে আপনার কোনও বক্তব্য আছে বলে আমার মনে হয় না। শিল্প পুনর্গঠন দপ্তরে শুধুমাত্র মাহিনা গুণতেই ৯ কোটি টাকা চলে যায়, তাই শিল্প পুনর্গঠনের নামে আপনি যে ডিমান্ড প্লেস করেছেন তার পিছনে কোনও যুক্তি আছে বলে আমি দেখতে পাচ্ছি না। ডিমান্ড নং ৯২তে রিকনস্ট্রাকশনের জন্য ৮৮ কোটি ১২ লক্ষ ৫ হাজার টাকা এবং আরেকটা ডিমান্ডে আপনি ২৯ কোটি ৭ লক্ষ ৯৮ হাজার টাকা চেয়েছেন। আমার কথা হচ্ছে এই টাকা আপনি কেন নিচ্ছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাইছি যে এই টাকাটা উনি নিচ্ছেন রুগ্ন শিল্পকে সুস্থ্য করার জন্য, রুগ্ন শিল্পের স্বাস্থ্যকে ফিরিয়ে আনবেন এবং রাজ্যকে শক্তিশালী শিল্প হিসাবে গড়ে তুলবেন। এর উদ্দেশ্য হচ্ছে এক দিকে সরকারি কোষাগার থেকে আগামীদিনে ভরতুকি কমানো এবং তার উৎপাদন ব্যবস্থাকে ঢেলে সাজানো, প্রোডাকশনে নতুন পদ্ধতি এনে শিল্পকে নিজের পায়ে দাঁড়াতে শেখানো, এই জন্যই তিনি এই শিল্পগুলিকে হাতে নিয়েছেন। স্যার, আপনি দেখুন এখানে ৫টি শিল্পের

কথা উনি বলেছেন যে ৫টি শিল্পকে মনোপলি করা যায়। তারমধ্যে সরস্বতী প্রিন্টিং অ্যান্ড প্রেস, এটা আমাদের রাজ্যে সরকারি প্রেস হিসাবে মনোপলি।

[3-10 — 3-20 p.m.]

এখানে কিন্তু বাইরে লোকেরা অর্ডার পাচ্ছে না। সরস্বতী প্রেসের স্বাস্থ্য পুনরুদ্ধার করার জন্য, সুন্দরভাবে পরিচালনা করার জন্য আপনি ন্যাশনাল এক্সচেকার রাজ্যের এক্সচেকার থেকে যে টাকা পেয়েছেন তা জলে দিয়েছেন। আপনি সত্যিই ঐ ৫টা সংস্থাকে টার্ন অ্যারাউন্ড করতে চেয়েছেন, একটা জায়গায় দাঁড় করানো চেষ্টা করেছেন। কিন্তু এই চেষ্টার পেছনে যে একচেটিয়া সমর্থন রয়েছে সেটাকে যদি দেখেন তাহলে যেভাবে ঐ ৫টাকে, সরস্বতী প্রেস, ইলেকট্রো মেডিক্যালসহ উৎপাদনে গতিশীলতা বাড়ানো প্রয়োজন ছিল, শ্রমিকদের স্বার্থ রক্ষায় যে গতিপ্রকৃতি নির্ধারণ করা প্রয়োজন ছিল তা আপনি করতে পারেননি। তার জন্য সঙ্গত কোনও কারণও আপনি বলেননি। গত বছর নেট লাভ করেছেন। কিন্তু যদি ২২ বছরের অ্যাকাউন্ট ফর করেন, আপনি ৫টাতে মুনাফা করেছেন বলছেন, তাহলে দেখবেন ঐ ৫টাতে কত কোটি টাকা সরকারি এক্সচেকার থেকে, পাবলিক এক্সচেকার থেকে আপনার দপ্তর গড্ডালিকায় পুরেছেন এবং ভবিষ্যতেও করেছেন।

আজকে আপনারা বলছেন, শ্রম সংকোচন নাকি হচ্ছে না। আজকে ব্রিটেনিয়া ইঞ্জিনিয়ারিং, ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল, স্যাকসবি প্রভৃতির যখন দায়িত্ব নিয়েছিলেন ১৯৭৭-৭৮ সালে তখন ঐ সংস্থাগুলোতে যে পরিমাণ শ্রমিক ছিল তা নেই। অর্ধেকের বেশি শ্রমিক কমিয়ে ফেলেছেন। আবার আপনি বলছেন কর্মী সংকোচন হয়নি? ব্রিটেনিয়া ইঞ্জিনিয়ারিং এমপ্লয়মেন্ট রিডাকশন করেছেন। ১৯৯৭-৯৮ সালে ওখানে পার্মানেন্ট ওয়ার্কার ছিল ১,২৬৮ জন। অর্থাৎ প্রায় ১,৩০০। কিন্তু আজকে পার্মানেন্ট ওয়ার্কারের সংখ্যা ৬০০ জন। সুতরাং আমি বলব, আপনি এই হাউসকে অসত্য বলেছেন, কর্ম সংকোচন হচ্ছে। ২৪টা জায়গায় কর্ম সংকোচন হয়েছে। আপনি শিল্পের স্বাস্থ্য ফিরিয়ে আনার জন্য এক্সপারটাইজ, এক্সাপার্ট ম্যানেজমেন্টের প্রয়োজন বলেছেন। যেভাবে রাজনীতির বাইরে এসে, রাজনৈতিক পরিচালন ব্যবস্থা রাজনৈতিক ইন্টারফেরেন্সের বাইরে এসে এর সুস্বাস্থ্য ফিরিয়ে দেবার জন্য প্রচেষ্টা আপনি নিয়েছেন তাতে প্রথম পদক্ষেপ হিসাবে বোর্ড তৈরি করেছেন। এই বোর্ডগুলো বেশির ভাগ ক্ষেত্রেই রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে তৈরি হয়েছে। যদিও ১৯৯৭-৯৮ এবং এবারে আপনি চেষ্টা করেছেন যাতে বাইরে থেকে প্রকৃত অর্থে যারা এক্সপার্ট, তারা এসে কারখানাগুলোকে সুস্বাস্থ্য দিতে পারবে, বাণিজ্যে কম্পিটিটিভ করে তুলতে পারবে। কারণ যে মাল আপনি তৈরি করবেন তার প্রাইস বাজারের অন্য কোম্পানির থেকে বেশি হলে সেই জিনিস বিক্রি হবে না। মার্কেট পাবেন

না। আজকে ওপেন ইকোনমির কথা আমরা শুনছি। এক্ষেত্রে রাষ্ট্রায়ত্ত শিল্পে সবচেয়ে বড় বাধা দুটো। একদিকে এক্সপার্টাইজ। শ্রমিকদের মধ্যে এক্সপার্ট, দীর্ঘদিনের স্কীল আছে, দক্ষতা আছে, তাদের কাজে লাগাতে চাই না। কারণ যে ম্যানেজমেন্ট সেখানে দিই তা বেশিরভাগই রিটায়ার্ড ম্যানেজারদের আমরা অনেক জায়গা থেকে নিয়ে আসি এবং সেই ম্যানেজারদের নিয়ে কাজ করার চেষ্টা করি যারা বেশিরভাগই প্রাইভেট সেক্টরে ব্যর্থ হয়েছে। সেই ব্যর্থ ম্যানেজারদের নিয়ে এসে আমরা তাদের ইনডাক্ট করি। তবে সব জায়গায় ব্যর্থ ম্যানেজার নেই, কয়েকটা জায়গায় অবশ্য ভাল ম্যানেজার আনা হয়েছে আমি সেব্যাপারে দ্বিমত পোষণ করি না যে ২৪টা শিল্পকে রাজ্য সরকার নিয়েছেন সেই শিল্পগুলোকে যদি আপনার প্রফিটেবেল করতে চান তাহলে উৎপাদনের ডাইভারসিফিকেশন করতে হবে। এরজন্য প্রকৃত অর্থে এক্সাপার্ট, দক্ষ শ্রমিকদের ইনসেনটিভ দিতে হবে এবং উৎপাদনের সঙ্গে তাদেরকে যুক্ত করতে হবে। কিন্তু দেখা যাচ্ছে যে সারা ভারতবর্ষে যে প্রবণতা এসেছে আপনার দপ্তরও সেই প্রবণতা অর্থাৎ কন্ট্রাক্টরের মাধ্যমে করা। আপনারও দপ্তরও কন্ট্রাক্টরকে দিয়ে কাজ করাচ্ছে। অথচ যারা এক্সপার্ট যারা দক্ষ শ্রমিক তারা কাজ পাচ্ছেন না। একটা ভিসিয়াস সার্কেল তৈরি হয়েছে। প্রত্যেকটি কাজ কন্ট্রাক্ট করার জন্য পাবলিক সেক্টরগুলো হাস্যম্পদ হচ্ছে। এই হাস্যপদ হওয়ার জন্য কারখানাগুলো টার্নিং অ্যারাউন্ড আসতে পারছে না। এটানা আসার জন্য শতকরা ১০০ ভাগ টাকাই মাইনে দিতে চলে যাচ্ছে। শিল্পে যে লস হচ্ছে সেটাকে সাপোর্ট দেওয়ার জন্য সরকার যে টাকা দিচ্ছে সেটা দিয়ে শুধু ভরতুকি ছাড়া আর অন্য কোনও কাজ হচ্ছে না। আগামীদিনে মেট্রোর যে প্রবলেম হচ্ছে সেই সমস্যাকে দূর করার জন্য আপনারা এক্সপার্ট ম্যানেজারদের নেবেন। আপনারা অঙ্গীকার করেছেন যে, দক্ষ শ্রমিকদের কারখানার সঙ্গে যুক্ত করে কারখানার স্বাস্থ্য ফিরিয়ে আনা হবে। এটা সত্যি কথা হলে তাহলে কারখানার অবস্থা ভাল হবে। কিন্তু শিল্পের জন্য এক্সপার্ট, দক্ষ শ্রমিকদের বাদ দিয়ে যদি বাইরে থেকে এক্সপার্ট, দক্ষ শ্রমিক আনেন তাহলে শিল্পের স্বাস্থ্য ফেরাতে পারবেন না। আপনি আপনার জবাবি ভাষণে বলবেন যে, ২৪টা শিল্পের ক্ষেত্রে আপনি যে বোর্ডগুলো তৈরি করেছেন সেখানে আপনি রাজনৈতিকভাবে কাউকে অ্যাপয়েন্টমেন্ট দেবেন কিনা এবং রাজনৈতিক অ্যাপয়েন্টমেন্ট আপনি বন্ধ করবেন কিনা? রাজনৈতিক অ্যাপয়েন্টমেন্ট বন্ধ না করলে টার্নিং অ্যারাউন্ডে আসতে পারবেন না। আপনারা ৫টির ক্ষেত্রে লাভ দেখিয়েছেন। কিন্তু সমস্তগুলোতে লাভ করতে গেলে দক্ষ শ্রমিকদের বঞ্চিত করলে চলবে না। কারখানা দক্ষ শ্রমিকদের বাদ দিয়ে শুধু ভরতুকি দিয়ে কারখানাগুলোকে এগিয়ে নিয়ে যেতে পারবেন না। এরজন্য দক্ষ শ্রমিকদের ইনসেনটিভ দিতে হবে। কিন্তু তাদের ইনসেনটিভ দেওয়া হয়নি, তাদের কোনও সুযোগ-সুবিধা দেওয়া হয়নি। আমার বিশ্বাস এই শিল্পগুলোকে শিল্পগুলো স্বাস্থ্য ফিরিয়ে আনার

জন্য ভাল ভাল প্রোডাক্ট আনতে হবে, ভাল মার্কেটিং-এর ব্যবস্থা করতে হবে এবং তারজন্য এক্সপারটাইজ দরকার। আপনারা ২২ বছর ধরে এগুলো করতে পারেননি। এই কারণে এই বাজেটকে সমর্থন করা নিরর্থক। এবারে শিল্প দপ্তরে ফিরে আসছি। আপনারা জানেন যে, পশ্চিমবঙ্গ সরকার রায়চক থেকে পশ্চিমবঙ্গের শিল্পের নতুন দিশা দিয়েছেন। রায়চক বে অফ বেঙ্গলের কাছে। এবারে পশ্চিমবঙ্গের শিল্পকেও আপনারা বে অফ বেঙ্গলে নিয়ে যাবেন। মাননীয় সদস্য ইয়াকুব সাহেব বলেছেন শিল্পে ২৭ পারসেন্ট বিনিয়োগ বেড়েছে। কখন বেড়েছে?

[3-20 — 3-30 p.m.]

আপনি যদি একটু ভাল করে দেখেন তাহলে দেখবেন যে, ১৯৯১ সাল থেকে ১৯৯৮ সলে এটা একটু বেড়েছে। ১৯৯১ সালে মুক্ত অর্থনীতি গৃহীত হবার পর থেকে প্রকৃত অর্থের সারা ভারতবর্ষে বিশেষ করে পশ্চিমবাংলা, মহারাষ্ট্র, গুজরাট, কর্ণাটক সহ ভারতবর্ষের বেশ কিছু রাজ্যে—এমন কি আমাদের পাশের রাজ্য উড়িষ্যাতেও বিনিয়োগের জন্য মানুষ উৎসাহিত হয়েছে। আমরা দেখছি আপনাদের আর্থিক সমীক্ষার আপনারা বার বার একই কথা বলে চলেছেন। ৯৭ সালে যে কথা বলেছেন, ৯৮ সালেও সেই কথা বলেছেন এবং ৯৯ সালে ঠিক একই কথা বলেছেন। যে শিল্পগুলিতে এম আর টি পি ছিল, ট্রেড রেসট্রিকশন ছিল, টাটা, বিড়লা প্রভৃতি যারা তাদের বড় শিল্পগুলির এক্সপানশন করতে চেয়েছিলে, কিন্তু এম আর টি পি-র জন্য করতে পারেনি। তারা ১৯৯১ সালে নতুন শিল্পনীতি নির্ধারণের পরে সেই কাজে এগিয়ে আসে। আমাদের শিল্প-বাণিজ্য দপ্তরের পক্ষ থেকে ৮৪টি শিল্পে ১০,০০০ কোটি টাকা বিনিয়োগের যে কথা বলা হচ্ছে তার অনেকটাই হচ্ছে ঐ রকম শিল্প যার এক্সপানশন এম আর টি পিতে আটকে ছিল। তবুও তাদের ৮৪টি ক্ষেত্রের ১০,০০০ কোটি টাকার হিসাবের মধ্যে রাখা হয়েছে। ঠিক আছে, সেই হিসাব ধরেই আমি বলতে চাই এই সময়ের মধ্যে ১৯৯৭-৯৮ সালে যে রাজ্যে বিনিয়োগ হয়েছে ১৫,১৬৬ কোটি টাকা; ১৯৯৬-৯৭ সালে হয়েছে ৬,৮৬৬ কোটি টাকা। আর ঐ সময়ের মধ্যে মহারাষ্ট্র এক লক্ষ হাজার কোটি টাকা বিনিয়োগের প্রস্তাব পেয়েছিল। তাহলে তুলনামূলকভাবে আমরা কি দেখছি—মহারাষ্ট্রে যেখানে এক লক্ষ হাজার কোটি টাকার সেখানে পশ্চিমবাংলার আপনারা পেয়েছেন ৪৪ হাজার কোটি টাকার। প্রকৃত অর্থের ইনভেস্টমেন্ট কত হয়েছে? আপনারা দুটো ক্ষেত্র দেখিয়েছেন, একটা ক্ষেত্রে ৭ হাজার কোটি টাকা, আর একটা ক্ষেত্রে ১০ হাজার কোটি টাকা। ১০,০০০ কোটি টাকা যেটা, সেটার সম্বন্ধে আমি ইতঃপূর্বেই বলেছি যে, মুক্ত অর্থনীতি এবং নয়া শিল্প নীতি নির্ধারণের পরে, যারা আগে ট্রেড রেস্ট্রিকশনের মধ্যে ছিল, তারা ইনভেস্ট করার সুযোগ পেয়েছে। হলদিয়া সম্বন্ধে সৌগতবাবু দীর্ঘ সময়

বলেছেন। আমি সে সম্বন্ধে বেশি বলতে চাই না। রাজ্য সরকারের এক্সপার্টাইজ কোথায় একটা শিল্প করতে কত বছর লাগতে পারে? এখন পর্যন্ত যা অবস্থা তাতে আশা করা যাচ্ছে আগামী দেড় বছরের মধ্যে আপস্ট্রিমের উৎপাদন শুরু হতে পারে। ডাউনস্ট্রিমের কথা ছেড়েই দিন। ন্যাপ্‌থা ক্রাকারের জন্যই ১৫ বছরের অধিক সময় লেগেগেল। এই যদি অবস্থা হয় তাহলে এ রাজ্যে কেউ ইন্ডাস্ট্রি করতে আসবে? যারা ইন্ডাস্ট্রি করতে আসবে তারা যদি দেখে—তারা যে টাকা ইনভেস্ট করছে। সেই টাকার রিটার্ন পাবে তবেই তো আসবে। দি ইনভেস্টমেন্ট ক্যাপিটাল উইল বি সিকিয়োর্ড। এটা এমনই একটা রাজ্য যেখানে ইনফ্রাস্ট্রাকচার নেই। ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্টের ইনফ্রাস্ট্রাকচার সবচেয়ে বড় জিনিস। আজকে আপনারা বলুন এখান থেকে হলদিয়া যাবার কি উপায় আছে? ২২ বছর সময় পেয়েছেন, হলদিয়ায় একটা এক্সপ্রেসওয়ে করতে পারেননি। বোম্বে রোড থেকে হলদিয়া যাবার একটা এক্সপ্রেসওয়ে আপনারা করতে পারলেন না। যে সময় পেয়েছেন, যে টাকা পেয়েছেন, যে সুযোগ পেয়েছেন তা কাজে লাগতে পারেননি। ইনফ্রাস্ট্রাকচার ক্রিয়েট করতে পারেনি। আপনারা বলেন, চেষ্টা চলছে। আর কত দিন লাগবে? আপনি বলুন তো কল্যাণী যাবার জন্য কি ব্যবস্থা করছেন? আজকে দুর্গাপুর শিল্প নগরীকে কোথায় নিয়ে এসেছেন, সে কথা কি একবার ভেবে দেখেছেন? স্টিল ইন্ডাস্ট্রি শুধু পশ্চিমবাংলায় ১ হাজার টাকা লোকসান করেছে। কয়লা তো শেষ হয়ে গেল। অবশ্য এক্ষেত্রে আমি নিশ্চয়ই সেন্ট্রাল গভর্নমেন্টকেও দায়ী করছি। কিন্তু আপনারা এ রাজ্যে চট শিল্পকে মডার্নাইজেশনের মধ্যে দিয়ে সত্যিকারের যে জায়গায় নিয়ে যেতে পারতেন, সে জায়গায় তো নিয়ে যেতে পারলেন না, সেখানে কিছু করতে পারেননি, ফলে তাও শেষ হতে চলেছে। চা শিল্পের অবস্থা একই। বাণিজ্যে বসতি লক্ষ্মী—গত ২২ বছর ধরে আপনারা এ রাজ্যে শিল্প বাণিজ্যকে শেষ করে দিয়েছেন। এই কথা বলে, বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলি সমর্থন করে শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় মন্ত্রীদ্বয়—শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি এবং শ্রী মৃণাল ব্যানার্জি তাদের দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি বিরোধীদলের বক্তাদের বক্তৃতা খুব মনোযোগ দিয়ে শুনছিলাম কিন্তু দেখলাম মনোযোগ দেবার কোনও দরকার নেই কারণ অন্তঃসারশূন্য কথাবার্তা তারা বলে যাচ্ছেন। গোড়া কেটে আগায় জল দেওয়ার যে নীতি সেই নীতি বরাবরের মতন এখনও তারা নিয়ে চলেছেন। আমরা বিশেষ করে বামপন্থীরা বার বার একথা বলেছি যে পশ্চিমবঙ্গ তথা সারা দেশে যদি শিল্পের উন্নতি করতে হয় তাহলে তার জন্য কেন্দ্রীয় সরকারকে সুষ্ঠু শিল্পনীতি, অর্থনীতি গ্রহণ করতে হবে। আজকে পশ্চিমবাংলায় শিল্প কল-কারখানাগুলির যে অবস্থা দাঁড়িয়েছে তা আপনাদের ঐ ভুল আর্থিক ও শিল্পনীতির জন্য এবং গোড়া কেটে আগায় জল দেওয়ার নীতি নেওয়ার

জন্যই। এটা আপনাদের বুঝতে হবে। কেন্দ্রীয় সরকারের অসহযোগিতা এবং তার সঙ্গে সঙ্গে শিল্পপতিদের একটা বড় অংশ তারা ষড়যন্ত্র করছেন যাতে পশ্চিমবঙ্গে শিল্প কল-কারখানা না হয়। পশ্চিমবঙ্গের দক্ষ, অদক্ষ শ্রমিকরা সচেতন এবং সচেতন বলেই আজকে ঐ সমস্ত শিল্পপতিরা অন্য রাজ্যে গিয়ে শ্রমিকদের কম পয়সা দিয়ে শিল্প কারখানা চালু করার চেষ্টা করছেন। এই যে কনসপিরেসি এর বিরুদ্ধে সকলের সচেতন হওয়া দরকার। স্যার, আমরা দেখেছি, কয়লাখনিগুলির আজকে কি অবস্থা। ৬৪টি কয়লাখনি যা ই সি এলের মধ্যে আছে তাদের কি অবস্থা সকলেই জানেন। দুর্গাপুরের এম এ এম সি অবস্থা ভয়ঙ্কর। সেখানকার শ্রমিক এবং তার অ্যালায়েড যেসব শিল্প আছে তাদের অবস্থা ভয়ঙ্কর। অরা আজকে ধ্বংসের পথে চলে যাচ্ছে। দুর্গাপুর স্টিলের অবস্থা সকলেই জানেন। বার্নপুরের ইস্কোর মডার্নাইজেশনের কোনও ইঙ্গিত দেখা যাচ্ছে না। ডানলপ, যা আমাদের গর্ব ছিল সেই ডানলপের আজকে কি অবস্থা। হিন্দুস্থান মোটর মেটাল বক্স আজকে কোথায়। এই যে ঘটনাগুলি ঘটছে এর মূল কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের ভুল আর্থিক ও শিল্পনীতি। ৩০/৩১ সালে কেইনসিয়াং অর্থনীতি চালু করার চেষ্টা করেছিলেন, মিক্সড ইকনমি চালু করার চেষ্টা করেছিলেন বুর্জোয়া অর্থনীতিকে বাঁচানোর জন্য, প্রাইভেট কোম্পানিগুলিকে বাঁচানোর জন্য। আজকে সেই প্রয়োজন মিটেছে এবং তাই গ্লোবালাইজেশনের অর্থনীতি চালু করার চেষ্টা করছেন। আপনারা গোড়া কেটে আগায় জল দিচ্ছেন এবং তার সমস্ত দায়ভার চাপিয়ে দিচ্ছেন বিদ্যুতবাবুর ঘাড়ে, মৃণালবাবুর ঘাড়ে। আজকে আপনাদের মুখোশ খুলে গিয়েছে। আপনাদের অতীশবাবু কি বলেন, আপনাদের গনিখান কি বলেন? আপনারা নিজেদের হাস্যকর জায়গায় নিয়ে গিয়েছেন। অতীশবাবু বলছেন, তৃণমুল যেন না জেতে, গনি খান বলছেন সি পি এমের সঙ্গে আপোষ করতে হবে। সিন্স ইনসেপসন কংগ্রেসের ভূমিকা কি সেটা আমরা জানি। আমার জেলার সন্তান প্রণব মুখার্জি। সেই প্রণব মুখার্জি গ্যাট চুক্তি সমর্থন করেছেন। আমরা বারে বারে বলেছি যে এই গ্যাট চুক্তি আসছে, গ্লোবালাইজেশনের নীতি আসছে, এটা আমাদের জাতীয় অর্থনীতিকে সর্বনাশের দিকে নিয়ে যাবে, একটা ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি করবে।

(গোলমাল)

[3-30 — 3-40 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার :** তপনবাবু এটা কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির বাজেট। আপনি তার উপরে বক্তব্য রাখুন।

**শ্রী তপন হোড় :** স্যার, আমি কিছু রেফারেন্স দিচ্ছিলাম। আমি বাজেটে কি বলব, আর কি বলব না, সেটা ওদের কাছ থেকে আমাকে শিখতে হবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঘটনা হচ্ছে, এই বামফ্রন্ট সরকার অনেক সীমাবদ্ধতার মধ্যে আছে। আমরা জানি একটা ভয়ঙ্কর অবস্থায় চলেছি। আমরা একটা নীতির উপরে দাঁড়িয়ে লড়াই করার চেষ্টা করছি এবং আমাদের সীমাবদ্ধতার মধ্যে আমরা এই চেষ্টা করে যাচ্ছি। এই চেষ্টার মধ্যে কি আছে? আমরা চেষ্টা করছি, শিল্পপতিদের পদলেহন করে নয়, পদলেহন না করে শিল্পের পরিকাঠামো উন্নয়ন করার চেষ্টা বামফ্রন্ট সরকার নিয়েছে। আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, পানাগড়, মৌড়িগ্রাম থেকে দক্ষিণ ভারত থেকে উড়িষ্যা থেকে শুরু করে উত্তর-পূর্ব ভারতের কানেক্টর জি টি রোড টু ন্যাশনাল হাইওয়ে-৩৪ রাস্তাটি তৈরি করা হয়েছে, এই খবর আপনারা রাখেন না। আপনারা এই খবরও রাখেন না যে, আজকে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে, শিলিগুড়ি এক্সপ্রেস ওয়ের রাস্তাটির পরিকাঠামোর যে দুর্বলতা ছিল, সেই দুর্বলতা কাটাবার জন্য বামফ্রন্ট সরকার নির্দিষ্ট নীতি প্রণয়ন করার চেষ্টা করছেন। আজকে পরিকাঠামো প্রণয়ন করার জন্য, শিল্পের পরিকাঠামো চালু করার জন্য যে পরিবহন ব্যবস্থা, সেই পরিবহন ব্যবস্থাকে যাতে র‍্যাপিড ডেভেলপমেন্ট করা যায়, সেই র‍্যাপিড ডেভেলপমেন্টের জন্য বহু রাস্তা তৈরি করার নীতি কার্যকর করা হচ্ছে, বহু ব্রিজ তৈরি করা হচ্ছে, দ্রুত সেখানে পৌছে যাবার ব্যবস্থা করা হচ্ছে এবং তার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ ব্যবস্থায় আমরা সন্তুষ্ট না হলেও বিদ্যুৎ ব্যবস্থা যাতে আরও বেশি করা যায় সেই উদ্যোগও বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে করা হচ্ছে। শুধু তাই নয়, যেটাতে আমাদের কিছু খামতি আছে সেটা প্রশাসনিক লাল ফিতার ফাঁস, সেটা কাটিয়ে দ্রুত প্রশাসনিক ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এবং আমাদের সরকার সচেষ্ট হয়ে এই ব্যাপারে চেষ্টা করছেন। আমি এখানে একটা কথা বলতে চাই সেটা হচ্ছে, শিল্পপতিরা এখানে ব্লাক মেইল করার চেষ্টা করছেন এবং সেই জায়গায়তে আমি রাজ্য সরকারকে সতর্ক করে দিতে চাই। শিল্প পরিকাঠামোকে তৈরি করার জন্য যাবতীয় উদ্যোগ যা আছে সেগুলিকে গ্রহণ করতে হবে। ডানলপ কারখানা সম্পর্কে কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে, তারা ৭ দিনের মধ্যে আমাদের জানাবেন। আমাদের মুখ্যমন্ত্রী চেষ্টা করেছেন, শিল্পমন্ত্রী চেষ্টা করছেন, সরকার পক্ষ থেকে চেষ্টা হচ্ছে, কিন্তু এখনও পর্যন্ত কোনও ইঙ্গিত সেখানে থেকে আসেনি। তাহিলে এর জন্য কারা দায়ী? আজকে বক্রেশ্বর কেন পিছিয়ে গেল? কেন হলদিয়া পেট্রো-কেমিক্যাল ১০ বছর পিছিয়ে গেল? ১০ বছর আগে প্রোডাকশন হবার কথা ছিল। পশ্চিমবাংলাকে আপনারা ১০ বছর পিছিয়ে দিলেন। এরপরেও আপনাদের কথা আমাদের শুনতে হবে। আমি শুধু একথা বলতে চাই যে, ম্যাকিংটস, বার্ন সম্পর্কে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, এটা ঠিকাদার দিয়ে কাজ করিয়ে নিচ্ছে। ওরা ঠিকাদারদের দিয়ে কাজ করায়, নিজেরা করে না। এই বিষয়টা আপনি একটু দেখবেন। ম্যাকিনটোস বার্ন সংস্থা যখন কোনও কাজ নেয় তখন তারা ঠিকাদারদের দিয়ে কাজ করাচ্ছে। কৃষ্ণা গ্লাস

ফ্যাক্টরিকে কেন ট্রান্সফার করছেন সেটা একটু বলবেন।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিল্পমন্ত্রী শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। তবে একটা জায়গায় ওনাকে ধন্যবাদ দেব। মাননীয় সদস্য মহম্মদ ইয়াকুব সাহেব বললেন যে কংগ্রেস আমলে শিল্প নিশ্বেস হয়ে গিয়েছিল, কিন্তু মাননীয় মন্ত্রী বলেছেন যে অতীতে গরিমা উদ্ধারের জন্য অনেক পথ অতিক্রম করতে হবে। অতীতে গরিমা কংগ্রেসকে বাদ দিয়ে হতে পারে না। আমার বন্ধুবর তপন হোড় মহাশয়কে বলি আমি 'ধান ভানতে শিরে গীত গাইতে' আসিনি। আমি বলতে চেয়েছি শিল্পে আজকে যে নীতি ঘোষণা করা হয়েছে সেটাই রাজ্য সরকার ১৯৯৪ মেনে নিয়ে একটা শিল্পনীতি ঘোষণা করেছে। সেই ঘোষণাতে মেনলি কি ছিল? সেটা ছিল বেসরকারি ক্ষেত্রে বিনিয়োগ করবেন। তা করেছেন মন্ত্রী মহাশয়, আমাদের ট্রেজারি বেঞ্চের এক বন্ধু বললেন প্রাইভেটাইজেশনের জন্য সব নষ্ট হয়ে গিয়েছে। আজকে মন্ত্রী মহাশয় সেই পথে চলছেন। আমার নিজের জেলায় কয়েকটি উদাহরণ দিয়ে বলছি, গণপতি গ্রীণ ফিল্ডস লিমিটেড, এর জন্য ৫ হাজার লক্ষ টাকা দিয়েছেন, তারপর ট্যুরিস্ট কমপ্লেক্সের জন্য ফলতায় দিয়েছেন আড়াই কোটি টাকা তারপর প্যাকট টি, এর জন্য ৬ হাজার লক্ষ টাকা বিনিয়োগ করেছেন। এই প্রসঙ্গে আমি শুধু বলতে চাই এই যে বিনিয়োগ করেছেন, এই টাকা দিয়ে ভারতবর্ষে না হয় পশ্চিমবাংলার যে কোনও এক জায়গায় উন্নতি হয়েছে। এই কোটি কোটি টাকা কোথায় গিয়ে হাজির হয়েছে নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন। আজকে নজরদারি কমিটি কোথায়? আপনি যে ট্যাক্স ফোর্সের মাধ্যমে নজরদারি কমিটি তৈরি করেছেন সেই নজরদারি কমিটি কি দেখছে? এই টাকাগুলি জলে গেল না ফলতা গ্রোথ সেন্টারে গেল নাকি ফলতার নদীতে ডুবে গেল, কে দেখছে? ফলতা এক্সপার্ট প্রসেসিং জোনে অভিজিৎ সেনের প্লাসটিক কারখানা মুখ বন্ধ করে পড়ে আছে। লক্ষ লক্ষ টাকা খরচ করেছেন, তারা শুধু ব্যাঙ্গ করেছে। সেই নজরদারি কমিটি সেই ট্যুরিস্ট লজে গিয়ে কিছু বার করতে পেরেছে কি? কিছু বার করতে পারেনি। আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই লক্ষ লক্ষ কোটি কোটি টাকা বিনিয়োগ করে দিয়েছেন, কিন্তু সেটা ইন্ডাস্ট্রিতে প্রপারলি ইউটিলাইজ হয়েছে কিনা নজরদারি কমিটি তার উত্তর দিতে পারেনি। স্যার, এই শিল্পকে বাড়ানোর জন্য কত রকম কমিটি হয়েছে। ক্যাবিনেট কমিটি, যার চেয়ারম্যান হচ্ছেন মুখ্যমন্ত্রী নিজে। হাই-পাওয়ার কমিটি, তার নেতৃত্বে আছেন মুখ্যসচিব। তার মেনলি কি কাজ? তার কাজ হচ্ছে বিলম্ব হচ্ছে কিনা দেখা, আমলাতান্ত্রিক বিলম্ব হচ্ছে কিনা দেখা। সত্যি করে মাননীয় মন্ত্রী মহাশয় বলুন তো,

আপনি তো শিল্পোদ্যোগ তৈরি করবেন বলছেন, এই দীর্ঘসূত্রতার জন্য কত খানি কাজ থেমে গেছে? আপনি কেবলমাত্র একটা জায়গায় নেতৃত্বে আছে, বোর্ড অফ ট্রেডের চেয়ারম্যান হিসাবে আছেন। আপনি বলুন, পশ্চিমবাংলায় আপনি আজকে যে চেষ্টা করছেন, আপনি দু হাজার একর জমি গ্রোথ সেন্টারের জন্য দখল করেছেন, তার মধ্যে ফলতা গ্রোথ সেন্টার যেটা ডায়মন্ডহারবার থানার মধ্যে পড়ে, সেখান আপনি গ্রোথ কিছু দেখেছেন কিনা? না কি ফলতা অঞ্চলে অনেকগুলো যে কারখানা ছিল সেগুলো বন্ধ হয়ে গেছে? গ্রোথ-রে যে কাজ, আমি পরে সময় পেলে বলব। কেবলমাত্র চটকদারির মাধ্যমে সেটাকে তুলে ধরার চেষ্টা করেছেন মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে। কতটুকু সফলতা পেয়েছেন আজকে তা আপনি আমাদের বলবেন। আমি বলতে চাইছি এতগুলো কমিটি থাকা সত্ত্বেও আপনাকে তবুও যেতে হল আমাদের ডায়মন্ডহারবারের আর একটা জায়গায় রায়চকে। এই বছরের ১৭ই জানুয়ারি গন্তব্য পশ্চিমবঙ্গ রায়চকে গিয়ে হাজির হলেন। সেখানে মিঃ নিয়োটিয়ার মাধ্যমে কি করেছেন? গ্রীণ ফিল্ড লিঃ কে ৫০ কোটি টাকা দিয়েছেন। তার সাথে সেখানে অনেকগুলো ট্যুরিস্ট লজ করেছেন, বড় বড় হোটেল সেখানে উঠেছে। মুখ্যমন্ত্রীর সাথে সেখানে আপনারা বসেছেন, আলোচনা করেছেন। কিন্তু নিট রেজাল্ট কি? মন্ত্রী মহাশয় বলেছিলেন যে, এপ্রিল থেকে শুরু হবে। সেটা এখনও হয়নি। সেখানে একটা নৈরাশ্য সৃষ্টি হয়েছে। আমরা গন্তব্য পশ্চিমবঙ্গ দেখতে পেলাম না। তারপরে আমরা দেখতে পেলাম আস্তে আস্তে ফলতা গ্রোথ সেন্টার সম্বন্ধে আপনাকে মিথ্যা তথ্য দেওয়া হয়েছে আপনি এখানে বলেছেন, আছে এবং বাড়ছে। সেখানে ৮৬টি শিল্প আছে বলেছেন। ৮৬টি শিল্প সেখানে মোটেই নয়। আমি সেখানে থাকি, সুতরাং আমি জানি। সেখানে সবকটির জন্য আপনি চেষ্টা করেছেন। কিন্তু সবগুলিতেই লালবাতি জ্বলছে। আপনার বাজেট বক্তৃতায় বলেছেন, শ্রমিক শ্রেণীর স্বার্থকে দেখবার জন্য, তাদের গণতান্ত্রিক অধিকারকে পুনঃপ্রতিষ্ঠা করতে চেয়েছেন। কিন্তু কি দেখেছেন? বিড়লারা সেখানে গিয়েছিল। আপনাদের শ্রমিক সংগঠন সি আই টি ইউ, আপনাদের সরিয়ে দিয়েছেন। তারপর আপনারা আর যান নি। মাননীয় মুখ্যমন্ত্রী এই রায়চকে গিয়ে অনেক সত্যি সত্যি কথা বলেছিলেন। সেই সত্যিটা কি পরিবেশটা আমাদের তেমন ভাবে নেই। তার সাথে শ্রমিকশ্রেণী সব জায়গায়, প্রত্যেকটি ক্ষেত্রে বাধা দিয়ে তারা তাদের স্বার্থে রোজগার করবার চেষ্টা করছে: শিল্প উন্নয়ন নিগম সম্বন্ধে আমরা অনেক কথা শুনেছি। আমি খুব ভাগ্যবান। শিল্প নিগমের যারা কর্মকর্তা তারা জন মেজরকে আমাদের ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনে নিয়ে গিয়েছিলেন। ভেবেছিলাম মেজর সাহেবরা এখানে ছিলেন, দুশ বছর আমাদের এখানে রাজত্ব করেছেন—তার সাথে ছিলেন সোমনাথ চ্যাটার্জি এবং মাননীয় মুখ্যমন্ত্রী তারা আমাদের এখানে বাণিজ্য করতে আসছেন। সেই বিদেশি সাম্রাজ্যবাদী শক্তি যারা আমাদের এখানে দুশ বছর

রাজত্ব করেছিল তাদের নিয়ে গিয়েছিলেন। তারা বাণিজ্য করতে আসছেন, এটা দাসত্ব নয়। তপন হোড় মহাশয়ের কথায় আমার জানা নেই, এটা পদলেহন নয়। এটা মৌ ছিল কিনা জানি না। যাদের বিরুদ্ধে লড়েছেন, তাদের সাথে আমাদের দেশের উন্নতিতে শিল্পায়ন। সেটা কি, না গ্লোবালাইজেশন, বিশ্বায়নের স্বার্থে যাদের ডেকে আনছেন, তারা পশ্চিমবাংলায় কটা শিল্প করেছে? আমি আপনাকে ধন্যবাদ দেব, বাইরের যারা লন্ডন আমেরিকা এবং জার্মান থেকে এসেছিল তাদের যে কটা শিল্প এখানে আছে, তারা ভাল কাজ করছে। আমাদের ইন্ডাস্ট্রিগুলো এমন করে ধুঁকছে, সেগুলোর অগ্রগতি ঘটছে না। এটা কি তাহলে বলব শিল্পের অগ্রগতি হয়েছে? আজকে শিল্প শেষ জায়গায় দাঁড়িয়েছে সর্বক্ষেত্রে। ইলেক্ট্রনিক শিল্পের থেকে আরম্ভ করে সর্বক্ষেত্রে ফেলিওর। আপনাদের যে কাজকর্ম তার যে পরিকাঠামো সেই ব্যাপারে বারে বারে বলেছি যে, আপনাদের গ্রোথ সেন্টারের পরিকাঠামোর ক্ষেত্রে সম্পূর্ণ ফেলিওর। এক্সপোর্ট প্রসেসিং জোনের ক্ষেত্রেও আপনাদের কোনও পরিকাঠামো নেই। আর ইলেক্ট্রনিক্সের ক্ষেত্রে যতগুলো অবদান পশ্চিমবঙ্গে দেবার চেষ্টা করেছেন তারও ইনফ্রাস্ট্রাকচার যেটা আছে সেটা সাফল্যমন্ডিত হচ্ছে না। এছাড়া পরিকাঠামোগত উন্নয়নের ক্ষেত্রে ১৯৯৭ সালে পশ্চিমবঙ্গের শিল্প অর্থ নিগম কাজ করছে তাতে বড় বড় কাজ হয়েছে এবং নানারকম উন্নয়নমূলক কাজ করার চেষ্টা করেছেন। সেখানে আপনারা যে পরিকল্পনা নিয়েছেন ৩ কোটি জলের গ্যালন পরিশুদ্ধ এবং এবং নলকূপ সংস্কারের জন্য ফলতা জোনে কাজ হচ্ছে। সেখানে জলের শেষ স্তর সেটাও আর নেই, ফলে এলাকার বাসিন্দারা জল খেতে পাচ্ছে না। কি যে কাজ হচ্ছে তা আমরা বুঝতে পারছি না। ওখানে একটাও নতুন ফায়ার স্টেশন নেই। ওয়াটার সাপ্লাইয়ের ব্যবস্থা বলতে কিছু সেরকম নেই। তারপরে ওখানে যে ট্রেনিং দেওয়া হয়, সেই ট্রেনিংয়ের ক্ষেত্রে যার উপরে ওখানে ট্রেড হয় তার উপরে ট্রেনিং দেওয়ানো হয় না। ট্রেনিং দেওয়া হয় ছুতোর মিস্ত্রির কাজের এর কোনও ট্রেডই ওখানে নেই। ফলে ট্রেনিং নিয়ে কোনও উপকারে লাগবে না। জ্ঞান চন্দ্র পলিটেকনিক কলেজে এক্সপোর্ট প্রসেসিং জোনের একটা পার্ট নিয়ে গেছেন, কিন্তু তার কাজকর্ম বলে কিছু হয় না। তারপরে ইলেক্ট্রনিক শিল্প একটা উৎসাহব্যঞ্জক শিল্প কিন্তু সেক্ষেত্রে আপনারা পুরোপুরি ফেলিওর, কিছুই উন্নতি করতে পারছেন না। মাননীয় মন্ত্রী বললেন যে শিল্পে আপনারা নাকি খুব অগ্রসহ হয়েছেন। তাই যদি হয়, তাহলে পাট শিল্পে এত নেমে যাচ্ছে কেন? আজকে পাট শিল্পগুলো ধুঁকছে। পাট কলের ২৬টি রুগ্ন ১৪টির পুনর্বাসন দিয়েছেন আর ১২টি ক্ষেত্রে কিছুই সিদ্ধান্ত নেওয়া হয়নি। আপনাদের অন্যান্য শিল্পের আগে এই পাট শিল্পে হাত দেওয়া উচিত ছিল। সেই ব্যবস্থা না নেওয়ার ফলে আজকে পাট কলগুলোকে বিপদের মুখে ঠেলে দিয়েছেন। আপনার ১৯৯৭ সালে এই পাট শিল্পের উৎপাদন ৭.৬৪ লক্ষ মেট্রিক টন ছিল, এইবার বেড়ে সেটা ৮.৩৬ লক্ষ মেট্রিক টন হওয়ার কথা, কিন্তু

তার দিকে আপনারা নজর দিচ্ছেন না। সুতো শিল্পের উৎপাদন ১৯৯৭-৯৮ সালে ১৭৫.৯০ লক্ষ মেট্রিক টন ছিল, সেটা ১৯৯৮-৯৯ সালে কমে ১৬১.২৪ লক্ষ মেট্রিক টনে এসেছে। তারপরে বস্ত্র শিল্পের ক্ষেত্রে ৮০.২৪ লক্ষ যেটা ছিল সেটা কমে ৬২ এসেছে। কয়লা শিল্পের উৎপাদন ১২.৯৮ লক্ষ মেট্রিক টন ছিল সেটা কমে ৫.৮৫ লক্ষ মেট্রিক টনে দাঁড়িয়েছে। সুতরাং এই শিল্পগুলো আজকে ক্ষতিগ্রস্ত অবস্থায় এসে দাঁড়িয়েছে। সুতরাং এই শিল্পগুলো আজকে ক্ষতিগ্রস্ত অবস্থায় এসে দাঁড়িয়েছে। সুতরাং পাট শিল্প, বস্ত্র শিল্প সুতা শিল্পে এবং বয়ন শিল্পে পশ্চিমবঙ্গে আপনারা কোনও উন্নতি করতে পারছেন না। একটাই আপনাদের প্রশংসা করার মতো সেটা হচ্ছে শিল্প উন্নয়ন নিগম যেটা করেছেন, তার মাধ্যমে গরিব কৃষকরা ঋণ পায় অল্প সুদে। এই আর্থ সামাজিক অবস্থায় একটা ভাল ব্যবস্থা করেছেন। মাননীয় চেয়ারম্যান স্যার পশ্চিমবঙ্গে শিল্পের উন্নয়ন এবং শিল্প বিস্তার ও বাইরের সঙ্গে বাণিজ্য করবার জন্য যতগুলো এক্সপোর্ট জোন তেরি হয়েছে সেগুলো সব ফেলিওর অল আর গ্রেট ফেলিওর।

(এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)

[3-50 — 4-00 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি এই ব্যয় বরাদ্দের সমর্থনে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করছি। আমি মনে করি বর্তমানে শিল্পের যে পরিস্থিতি তার জন্য দায়ী কেন্দ্রের ভ্রান্ত শিল্প নীতির ফল। আমরা দেখেছি ভারত সরকার তাদের আমদানি শুল্ক অভাবনীয়ভাবে হ্রাস করার কেন্দ্রের রাষ্ট্রায়ত্ত সংস্থা এবং ক্ষুদ্র শিল্পয় সঙ্কট দেখা দিয়েছে। এবং সম্প্রসারণ নীতিও প্রত্যাহার করায় আন্তর্জাতিক অর্থ ভান্ডারের কাছে তারা নতিস্বীকার করেছে। এই সীমাবদ্ধতার মধ্যে একটা রাজ্য সেটা হচ্ছে পশ্চিমবাংলা, সেই সরকারের শিল্প পরিস্থিতিকে উন্নত করার জন্য তাদের যে লক্ষ্য তা আমরা অস্বীকার করতে পারি না। আমাদের রাজ্যের আমি একটা তথ্য এখানে তুলে ধরতে চাই। ৬৫ সালে আমাদের শিল্পয় উৎপাদন এর পরিসংখ্যান ছিল ১২৬.৫। ৭৫ সালে দাঁড়াল ১০২.৭ এটা বোধ হয় দুটো সময়ই কংগ্রেসের জমানায়। ৭৭ থেকে ৮১ থে শিল্পে বিনিয়োগ এর পরিমাণ আড়াই শত কোটি টাকা। ৯২-৯৭ সালে এর পরিমাণ ২৭ গুণ বৃদ্ধি পেয়ে দাঁড়ায় ৬ হাজার ৭৫০ কোটি টাকা। সুতরাং বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাঁদের শিল্প পরিস্থিতি এই যে সমস্ত পৃথিবী জুড়ে বিশ্বায়ন এর নাম করে আজকে পূর্ব এশিয়া বলুন, পশ্চিমবঙ্গ বলুন, যে অবস্থা দাঁড়িয়েছে, তার মধ্যে পশ্চিমবঙ্গের এই কাজ নিশ্চয় আমাদের প্রশংসনীয়। এই সূত্রে আমি বলতে চাই, আমাদের যে সমস্ত বহু রুগ্ন শিল্প আছে এবং আমাদের দেশে একটার পর একটা কারখানা যা বন্ধ হয়ে যাচ্ছে এবং মালিকরা যথেচ্ছাচার করছেন, আমরা তার বিরোধিতা

করছি। এবং আপনারা জানেন ডানলপ নিয়ে পশ্চিমবাংলার সরকারের যা করণীয় এবং প্রধানমন্ত্রীর কাছে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী তিনি দরবারও করেছেন, এবং আমাদের কেন্দ্রীয় শিল্পমন্ত্রী সিকান্দার বখত তিনি সেই প্রস্তাব নাকচও করে দিয়েছেন। এই প্রেক্ষাপটে আমি বলতে চাই, আমাদের দেশে শিল্পে এই যে রুগ্নভাব আমাদের ভারত সরকারের যে ভ্রান্ত নীতি সেই নীতির ফলে। এই কথা ঠিক, পশ্চিমবাংলা এই যে শিল্পের পরিবেশ গড়ার জন্য অনেক পরিকাঠামো নিয়ে চিৎকার চেঁচামেচি করছেন, সেখানে আমাদের পরিকাঠামোর মধ্যে ধরতে হবে আমাদের রেল নেই, বিমান নেই, বন্দর নেই, আমাদের হাতে পশ্চিমবাংলায় যে কয়টি জাতীয় সড়ক সেইগুলিও আমাদের হাতে নেই। সেই পরিকাঠামো আনতে গেলে প্রথমে ভারত সরকারের যেটুকু দায়-দায়িত্ব নেওয়া দরকার পশ্চিমবাংলায় তারা তা নিচ্ছেন না। আপনারা তো জানেন পশ্চিমাবাংলার বামফ্রন্ট সরকার তাদের সীমাবদ্ধতার মধ্যে দিয়ে যে কাজ করেছেন, তারা দুর্গাপুর এক্সপ্রেসওয়ে, পানাগড় এক্সপ্রেসওয়ে মৌড়িগ্রাম এক্সপ্রেসওয়ে হলদিয়া এক্সপ্রেসওয়ে করেছেন, এইগুলি নিশ্চয় আপনারা অস্বীকার করতে পারবেন না। কিন্তু অর্থের জন্য আমাদের যে পরিকাঠামো গড়ে তোলা দরকার তারা তা করতে পারছেন না। কিন্তু আমরা এটা অস্বীকার করতে পারি না, আমাদের এখানে যে দক্ষ্য শ্রমিক আছে, আমাদের এখানে কাঁচামাল আছে, আমাদের এখানে অন্যান্য পরিষেবা আছে, বিদ্যুৎ বলুন, আগের চেয়ে অনেক উন্নতি হয়েছে সুতরাং এক্ষেত্রে আমি একটি কথা বলতে চাই, আজকে পশ্চিমবালায় শিল্প পরিকাঠামো তোলবার জন্য পশ্চিমবাংলার সরকার অনেক কনফারেন্স করছেন, তা নিয়ে আমাদের কংগ্রেসি বন্ধুরা হয়ত বিরোধিতা করছেন। শিল্পে এগিয়ে যাবার জন্য আমাদের এই সদিচ্ছা, আমাদের এই প্রচেষ্টা, পশ্চিমবাংলা একদিন শিল্পে প্রথম ছিল, তার যে অধোগতি সেটাকে রুখবার জন্য যদি আমরা জন মেজরকে নিয়ে বৈঠক করি, বা সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী সঙ্গে বৈঠক করি তাহলে ভুলটা কোথায়! যদি পশ্চিমবঙ্গের শিল্পকে চাঙ্গা করবার জন্য এক্সপার্টদের মতামত নেওয়া হয়, তাহলে কংগ্রেসি বন্ধুরা কেন তার বিরোধিতা করবেন? আজকে পশ্চিমবাংলায় যে অবস্থা সৃষ্টি হয়েছে তার জন্য দায়ী আপনারা। ১৯৯১ সালে যে উদারনীতি আপনারা গ্রহণ করেছিলেন, যে শিল্পনীতি আপনাদের আমলে চালু হয়েছিল, পরবর্তীকালে বি জে পি সরকার তাকে আরও এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে। তার ফল হিসাবে আমরা দেখছি আমাদের পশ্চিমবাংলায় এই অবস্থা সৃষ্টি হয়েছে। সুতরাং পশ্চিমবাংলায় আজকে ভয়াবহ শিল্প সঙ্কট, শিল্প পরিস্থিতির কথা যদি আপনারা চিন্তা করে থাকেন তাহলে আমি বলব, আসুন, আমরা সকলে একসাথে পশ্চিমবাংলাকে যাতে আরও এগিয়ে যেতে পারি তারজন্য সচেষ্ট হই। কিন্তু বিরোধিতা করতে হবে বলে বিরোধিতার নাম করে এই বিধানসভার চত্বরে এবং বাইরে যে নীতি আপনারা গ্রহণ করেছেন তা হচ্ছে আপনাদের বিরূপতা। লাইসেন্স প্রথা বাতিল

হবার পরে আমরা ১৯৯৪ সালে একটা ইন্ডাস্ট্রিয়াল পলিসি নিয়েছি, যার ফলশ্রুতি হচ্ছে হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স। তারপর থেকেই আমরা ধীরে ধীরে অগ্রসর হচ্ছি। আপনাদের চোখের সামনেই হলদিয়া পেট্রো-কেমিকেল রয়েছে। কংগ্রেস সরকারের কাছে আমাদের বারো বছর আবেদন-নিবেদন করতে হয়েছে। পরবর্তীকালে লাইসেন্স প্রথা তুলে দেবার পরে পশ্চিমবাংলার সরকার যৌথভাবে একটা হলদিয়া পেট্রো-কেমিকেল কমপ্লেক্স করেছে। আগামী বছরে সেখানে উৎপাদন শুরু হবে। এই জিনিসগুলোই আপনারা দেখতে পারছেন না, সব কিছুতেই আপনারা রাজনীতি করছেন। একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, বি আই এফ আর আমাদের শিল্পের ক্ষেত্রে একটা জঘন্য কাজ করছে তার বিরুদ্ধে আপনারা প্রতিবাদ জানাতে পারেন না। এটাই আমাদের দুঃখ, এটাই আমাদের লজ্জা, এটা আমাদের ভাবায়। কংগ্রেসি বন্ধুদের পশ্চিমবাংলার শিল্পের অগ্রগতির জন্য বামফ্রন্ট সরকারকে মদত দেওয়ার দরকার। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গ সরকারের শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলির বাজেট ভাষণের বিরোধিতা করে, কংগ্রেসের আনীত কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য এখানে রাখছি। কারণ শিল্পে কর্মী বিনিয়োগ করতে ব্যর্থ হয়েছে এই সরকার। চন্দননগর বিধানসভা কেন্দ্রে অনাবাসীদের টানতে, শিল্প স্থাপন করতে সেখানে ব্যর্থ হয়েছে এই সরকার। রাজ্যে শিল্প বিকাশের উপযুক্ত পরিকাঠামো গঠন করতে রাজ্য সরকারের ব্যর্থতা চরমভাবে প্রকাশ পেয়েছে। রাজ্যের শিল্প প্রসারের সম্ভাবনা সম্পর্কিত প্রকৃত চিত্র তুলে ধরতে এই বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছে। ব্যর্থ হয়েছে রাজ্যের ছোট, বড় বন্ধ কলকারখানাগুলো খোলার ক্ষেত্রে। সরকারের সাফল্যের কথা, সরকারের প্রচেষ্টার কথা এই বাজেটে কোথাও নেই পরিষ্কার করে। তাই এই বাজেট বরাদ্দকে আমরা সমর্থন করতে পারছি না। মাননীয় সদস্য সৌগত রায় এবং পঙ্কজ ব্যানার্জি শিল্পের ব্যর্থতা সম্পর্কে যে কথা বলেছেন তারপরে এই হাউসের আর কোনও বক্তব্য থাকা উচিত নয়। রাজ্য সরকার ব্যর্থ হয়েছে। আজকে আমি চরমভাবে ব্যথিত স্যার, বীরভূম জেলার একজন বিধায়ক তপন হোড় আজকে সরকারের বাজেট বক্তৃতাকে সমর্থন করে যে বক্তব্য পেশ করলেন, তা অতি দুঃখের অতি বেদনার। কারণ তিনি তো বীরভূম জেলারই ছেলে, তিনি তো ভালো করেই জানেন সারা পশ্চিমবঙ্গে শিল্পের উন্নয়ন কিভাবে ঘটছে, কিভাবে কি হচ্ছে, সেই সঙ্গে সঙ্গে জানেন বীরভূম জেলায় কংগ্রেস আমলে যে কটি শিল্প হয়েছিল সেইগুলোর অবস্থা আজ কি। তিনি কি সেসব কিছুই দেখতে পেলেন না? আজকে এই বিধানসভার

ভেতরে যে কথাগুলো তিনি বললেন, বাইরে গিয়ে যদি সেই কথা বলেন, তাহলে আমার ধারণা লোকে তাকে পাগল বলে চিহ্নিত করবে। আজকে আপনাকে বলতে চাই স্যার, সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন নতুন শিল্পের ব্যাপারে? যে সমস্ত পুরানো শিল্পগুলো আছে, যেগুলো ভেঙে তছনছ হয়ে গেছে, সেইগুলোকে সঠিকভাবে পরিচালনা করার জন্য কোনও পরিকল্পনা এই সরকারের আছে? না। আজকে সারা পশ্চিমবাংলার শিল্পের সঙ্গে সঙ্গে বীরভূম জেলার কয়েকটি দৃষ্টান্ত এখানে রাখতে চাই আপনার সামনে। আপনি নিশ্চয় জানেন স্যার, বীরভূম জেলায় পাঁচলা কটন মিল কারা করেছিল। কংগ্রেস আমলে হয়েছিল দীর্ঘ ২২ বছর পর সেটা কি অবস্থায় আছে, তার কোনও উল্লেখ নেই আপনার বাজেট বক্তৃতায়। এটা অত্যন্ত দুঃখের। শুধু পাঁচলা নয়, বীরভূম চিম্পাই এক্সপ্লোসিভ ফ্যাক্টরি, সেটা বর্তমানে কি অবস্থায় আছে, সেটা যদি কোথাও লেখা থাকত আপনার বক্তৃতায়, তাহলে অন্তত কিছু ধন্যবাদ এই সরকারকে দিতাম। আপনি জানেন স্যার, সিদ্ধার্থশঙ্কর রায়ের মিনিস্ট্রিতে তৎকালীন মন্ত্রী, বর্তমানে বিধায়ক সুনীতি চট্টোরাজ মিনিস্টিল করেছিলেন। আজকে বলতে পারেন সেই মিনি স্টিলের অবস্থা কি? কতজন কর্মচারী আছে, তারা বেঁচে আছে কিনা, কোথায় আছে, কেমন করে আছে? আপনি সুন্দর চেহারা নিয়ে ভদ্রলোকের নমুনা নিয়ে এই দপ্তরের দায়িত্বপ্রাপ্ত মন্ত্রী হিসাবে সুন্দর সুন্দর কথা বলবেন আর বলবেন আপনার বাজেটকে সমর্থন করতে। আমরা তা করতে পারি না। এই সরকার পশ্চিমবঙ্গে শিল্পের যে ক্ষতিসাধন করেছে, যেভাবে শিল্পকে এখানে মাড়িয়ে দিয়েছে, সেখানে ধিক্কার ছাড়া আর কিছু দিতে পারি না। আর একটা সিজিনাল ফ্যাক্টরি আহমেদপুর সুগার মিল আজকেও মেনশনে বলেছি পরিষ্কার করে, সেখানকার ম্যানেজমেন্ট দুর্নীতির সঙ্গে এত যুক্ত এবং সরকারের দ্বারা পরিচালিত ম্যানেজমেন্ট বাড়িতে বসে বেতন পায়, আর সেখানকার কর্মচারিরা বেতন না পেয়ে মারা যাচ্ছে, যারা আখ দিয়েছিল তারা পয়সা পায় না। সেই মিলটা আজকে ধুঁকছে। তাই, কেমন করে এই বাজেটকে সমর্থন করব আপনার কাছেই আমার এই জিজ্ঞাসা। আমি পশ্চিমবাংলার দৃষ্টান্তের সঙ্গে সঙ্গে স্পেসিফিক কয়েকটি দৃষ্টান্ত রাখলাম—যোগ্যতর মন্ত্রী হলে জবাব দেবেন এসব ভুল না ঠিক কিম্বা রাজ্য সরকারের লিখিত ভাষণ। আপনার বাজেটে বইয়ের ১.১১ নং অনুচ্ছেদ দেখলাম, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে শিল্পপতিদের ডেকে নিয়ে 'গন্তব্য পশ্চিমবঙ্গ' শীর্ষক শিল্প বিনিয়োগকারীদের একটি সম্মেলন অনুষ্ঠিত হয়। সেখানে বিশ্বের তাবড় তাবড় শিল্পপতিরা ছিলেন, আপনার দপ্তরের সচিবরা ছিলেন কয়েকজন মন্ত্রী ছিলেন, সেখানে বিশ্বের একজন বড় কোম্পানি বলেছে, তার প্রতিবেদন পেশ করেছে যে, এর সম্ভাবনা বড় উজ্জ্বল পশ্চিমবঙ্গে বড় শিল্প হতে পারে। ২২ বছর ধরে শিল্প হতে পারে, হতে পারে হবে এই শুনে আমি বাজেটকে সমর্থন করতে চাই না। তাই আপনার বাজেটের বিরোধিতা করে আমাদের

আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত :** স্যার, আজকে শিল্প বাণিজ্য বিভাগের যে বাজেট এখানে পেশ করেছেন মন্ত্রী মহাশয়, আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী বন্ধুদের আনা কাটমোশনের বিরোধিতা করছি। তাঁদের এই শিল্পের ব্যাপার নিয়ে বিরোধিতা, শিল্পনীতি নিয়ে বিরোধিতা শুনলে আমাদের হাসি পায়। একটা প্রবাদ আছে—চোরের মায়ের বড় গলা। ওরা দীর্ঘদিন থাকার পরে ওরা কিভাবে পশ্চিমবঙ্গের শিল্প বিকাশের প্রচেষ্টাকে গলা টিপে হত্যা করার চেষ্টা করেছিল, তা দেখলেই বোঝা যায়। কেন্দ্রে যখন ওরা ছিল, তখন ওরা বারবার পশ্চিমবঙ্গকে বঞ্চনা করেছে। ওরা বঞ্চনা করেছে মাসুল সমীকরণ নীতির মাধ্যমে, উদার অর্থনীতির মধ্যে দিয়ে। ১৯৯১ সালে কেন্দ্রে নরসিমা সরকার গ্যাট চুক্তি, উদার অর্থনীতি চাপে পড়ে বাতিল করেছিলেন। মাসুল সমীকরণ নীতি বিলোপ করেছিলেন এবং পশ্চিমবঙ্গ সরকার এরপর এখানে শিল্পায়ন সৃষ্টি করতে পারছে। আপনারা জানেন না যে, কেন্দ্রীয় সরকার কিভাবে দিনের পর দিন পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে বৈষম্যমূলক আচরণ করেছে? আপনারা আবার শিল্পনীতির বিরোধিতা করছেন? আমি উদাহরণ দিচ্ছি। ১৯৯৪-৮৫ সালে ১২৪ পৃষ্ঠায় দেখুন যে, গুজরাটে বরাদ্দ করেছিলেন ১০ হাজার ১৪.৮ কোটি টাকা। কর্ণাটকে ৪ হাজার ১৬৮.৩ কোটি টাকা। মহারাষ্ট্রে ১২ হাজার ৭৮২.৭ কোটি টাকা। সেখানে পশ্চিমবঙ্গের জন্য ১ হাজার ৯৪৩.৮ কোটি টাকা। এই পার্থক্য কাদের সময়ে হয়েছিল? কারা ১৯৯৪-৯৫ সালে ছিলেন? আপনারা কি প্রতিবাদ করেছিলেন? না করেননি। ১৯৯৫-৯৬ সালে কি দেখছি? গুজরাটে যেখানে ৫১টি প্রকল্পে এর জন্য ২ হাজার ৮৭.৪২ কোটি টাকা অনুমোদন দিয়েছিলেন, মহারাষ্ট্রে ৬৩টি প্রকল্পের জন্য ১ হাজার ৬,৩৮.৭০০ কোটি টাকা তারা দিয়েছিলেন, তামিলনাড়ুতে ৫৯ প্রকল্পের জন্য ১ হাজার ৩১.৫৮ কোটি টাকা দিয়েছিলেন, সেখানে পশ্চিমবঙ্গের জন্য ৪২৭.৯৩ কোটি টাকা তারা দিয়েছিলেন। আপনারা কি ভুলে গেছেন। ৯৪-৯৫ সালের কথা। তখন কারা ছিলেন? আজকে যখন পশ্চিমবঙ্গ সরকার একটা নতুন শিল্পনীতি ঘোষণা করে শিল্পোন্নয়ন নিগম এর মাধ্যমে শিল্প বন্ধু, সিংগল উইনডো পলিসির সাহায্য নিয়ে একের পর এক শিল্পকে বিস্তৃত করার চেষ্টা চলছে তখন আপনারা বিরোধিতা করছে না। হলদিয়া দেখে আপনারা মনে করতে পারেন না কতটা অসহযোগিতা আপনারা করেছিলেন। আজকে দুর্গাপুর আমরা দেখতে পাচ্ছি সেখানে এক্সপোর্ট জোন তৈরি করা হয়েছে। রপ্তানি ব্যবস্থাকে আরও উন্নত করার চেষ্টা চলছে। এইভাবে একের পর এক প্রগতির জোয়ার সৃষ্টি হয়েছে। সেই জোয়ারে আপনারা সমিল শামিল হোন। বিরোধিতা করবে না। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি** ঃ স্যার, পশ্চিমবঙ্গের তরফে শিল্প বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করছি। আমাদের দলের আনা কাট মোশন সমর্থন করছি। আজকে বাজেটে সকলেই বলবেন। সরকার পক্ষের সদস্যরাও বলবেন অনেক শিল্প হয়েছে কিন্তু বর্তমানে পশ্চিমবঙ্গে শিল্পের অবস্থাটা কি সেটা আমরা সকলেই জানি। আপনিও স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গে শিল্পে অতীতে একটা গৌরব ছিল। কিন্তু বর্তমানে আমরা কি দেখব? সেই গৌরব ধ্বংস হয়ে গেছে। আমরা সবাই জানি পশ্চিমবঙ্গে চট শিল্প এবং ইঞ্জিনিয়ারিং শিল্পের একটা নাম ছিল। একটা ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ছিল কিন্তু ৭০ দশকে চট শিল্পের জায়গায় এসে দাঁড়াল প্লাস্টিক এবং চট শিল্প ব্যাপক ক্ষতিগ্রস্থ হয়ে পড়ল। এর সঙ্গে বামপন্থী সরকার ক্ষমতায় আসার পর তাদের বল্গাহীন, নেতৃত্বহীন যে ট্রেড ইউনিয়ন আন্দোলন, তার ফলে অনেক শিল্প ধ্বংস হয়ে গেল। আমাদের রাজ্যে লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়ে আছে। শিল্প রুগ্ন হয়ে গেছে ৫ লক্ষ শ্রমিক কর্মচ্যুত হয়েছে এবং গত ২২/২৩ বছরে মেটাল বক্স, গেস্টকিন উইলিয়াম, ডানলপ অসংখ্য কারখানা বন্ধ হয়ে আছে। সবচেয়ে দুর্ভাগ্যজনক ২৫০ জন শ্রমিক আত্মহত্যা করেছে। এটা তো আপনারা অস্বীকার করতে পারি না। এই তো পশ্চিমবঙ্গের চেহারা আর আমরা এমন একজন লোকের জন্মদিনে, মৃত্যুদিনও বলতে পারেন, শ্রদ্ধেয় বিধানচন্দ্র রায় যার মুখ্যমন্ত্রীত্বের আমলে শিল্পায়ন হয়েছিল, তারই জন্মদিনে আমরা শিল্প বাজেট করছি। এমনই যোগযোগ যে তার জন্মদিনে আমরা শিল্প বাজেট করছি ভগ্নস্তুপের উপর দাঁড়িয়ে গোটা শিল্প যখন ধ্বংস হয়ে যাচ্ছে, নতুন শিল্প যখন আর হচ্ছে না, সেই সময় আপনি ব্যয় বরাদ্দ পেশ করেছেন। আমি এইটা সমর্থন করতে পারছি না। স্যার পশ্চিমবঙ্গে গত ৭ বছরে ৪৩ হাজার কোটি টাকার মৌ হয়েছে, আর ইমপ্লিমেন্ট হয়েছে ৭ হাজার কোটি টাকা। উড়িষ্যাতে ৩৬ হাজার কোটি টাকার হয়েছে। অথচ আপনারা বলবেন পশ্চিমবাংলায় শিল্পায়ন হচ্ছে মন্ত্রী মহাশয় তার হিসাব দেবেন। আপনি জানেন কলকাতায় যখন সারা বিশ্বের শিল্পপতিদের নিয়ে এসে তাজবেঙ্গলে সভা হয় এবং তখন হকার ওঠানো হয়েছিল রাস্তা থেকে। সেই সভায় পৃথিবীর তাবড় তাবড় শিল্পপতিদের আমন্ত্রণ জানানো হয়েছিল এবং তাদের বলা হয়েছিল এখানে শিল্পের পরিবেশ আছে ওই সভায় দাঁড়িয়ে মার্কিন সচিব চোখে আঙুল দিয়ে বলে গেছেন যে পশ্চিমবঙ্গের থেকে উড়িষ্যার ভুবনেশ্বরে শিল্প স্থাপনের অনুকূল পরিবেশ আছে। অথচ আপনারা বলবেন যে এখানে শিল্পের পরিবেশ খুব ভালো। গুজরাটে, মহারাষ্ট্রে বয়ন শিল্পে যখন মন্দা দেখা দিল তখন অনেক শিল্প বন্ধ হয়েছিল এবং সেই সময়ে কিছু আন্দোলন হয়েছিল, মুভমেন্ট হয়েছিল। তখন সেখানে ইঞ্জিনিয়ারিং শিল্প, পেট্রো রাসায়নিক শিল্প স্থাপন হয় এবং সেখানে এই সব লেবারদের তারা চাকরি দিয়েছিল। আজকে গুজরাট, মহারাষ্ট্র কোন

জায়গায় গিয়ে দাঁড়িয়েছে? আর এখানে বামফ্রন্ট সরকার চটকলগুলির আধুনীকিকরণের জন্য যে টাকা দেওয়ার দরকার ছিল সেটা না দেওয়ার জন্য চটকলগুলি বন্ধ হল, তখন লক্ষ লক্ষ লোক এখানে বেকার হয়ে গেল। এখানে মাননীয় মন্ত্রী উপস্থিত আছে, তাকে বলি যে সোমনাথ চ্যাটার্জি যখন মৌ-তে সই করেন তখন ওনার কি খেয়াল থাকে না যে কোথায় হবে এবং সেখানে বিদ্যুৎ পাওয়া যাবে কি না, রাস্তা ভালো কি না? তার সাথে ইমামি শিল্পগোষ্ঠীর যখন মৌ হয় তখন কথা হয়েছিল তারা একটা পেপার মিল সেখানে করবে এবং কিছুটা জায়গায় গাছ লাগাবে আর কিছুটা জায়গায় ইন্ডাস্ট্রি হবে। তারা পরে যখন জায়গা চাইতে গেল আসানসোল অথরিটির কাছ থেকে তখন তারা বলল যে জমি নেই। তারা সেখানে সিমেন্ট ফ্যাক্টরিকে, বিড়ি ফ্যাক্টরিকে জায়গা দিয়ে দিয়েছে এবং দেখা যাচ্ছে সেইসব ফ্যাক্টরিতে কোথাও ১০ জন, কোথাও ১৫ জন, আবার কোথাও ৩০ জন লোক কাজ করে। কিন্তু সেখানে ইমামি গোষ্ঠীকে জমি দেওয়া হল না। ইমামি গোষ্ঠীকে সেখান জমি দিলে সেখানে এক হাজার থেকে বারোশো লোকের কর্মসংস্থানের সুযোগ হত এবং এলাকার ছেলেরা সেখানে চাকরি পেত। আমার মনে হয় আপনার সাথে সোমনাথ বাবুর আন্ডার স্ট্যান্ডিংয়ের অভাব আছে। উনি কোথায় কোথায় বসে এগ্রিমেন্ট করছেন—কখনও দিল্লির বঙ্গভবনে, কখনও তাজবেঙ্গলে, কখনও সল্টলেকে জ্যোতিবাবুর বাড়িতে আবার কখনও আমেরিকায় মৌ সই করছেন, তখন তার এই সব বিষয়ে কোনও খেয়ালই থাকে না। এখন এই মৌ সই করাটা একটা হাসির ব্যাপার হয়ে গেছে। একটা ছেলে খেলার মতো ব্যাপার হয়ে গেছে। এই মৌ যাদের সাথে হল তাদেরই জমি দিচ্ছেন না। যখন মৌ হচ্ছে তখন কি আপনি জানেন না যে সেখানে রাস্তা কোথায়, বিদ্যুৎ কোথায়, জমি কোথায়? আপনার নিজের দপ্তর ওয়েবেল ওটা একটা চোরের জায়গা হয়েছে। মাথাভারি প্রশাসনের জন্য— সেখানে অফিসাররা বিলেতে ট্যুর করছে কোটি কোটি টাকা খরচ হচ্ছে। আসানসোলে একটা অফিস ছিল সেখানে মোবাইল ফোন কর্মচারিদের দিয়ে ছিলেন। মাসে মাসে প্রচুর টাকা ভাড়া দিয়েছিলেন। আমি আপনাকে একটা মাত্র উদাহরণ দিলাম। মাননীয় চেয়ারম্যান স্যা, আমার সময় শেষ হয়ে গেছে তাই আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি পশ্চিমবঙ্গ সরকারের শিল্প বাণিজ্য দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি এবং মাননীয় রাষ্ট্রায়ত্ত উদ্যোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী মৃণাল ব্যানার্জি যে বাজেট বরাদ্দের জন্য এখানে প্রস্তাব পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধী দলের আনা ছাঁটাই প্রস্তাবের

পূর্ণ বিরোধিতা করছি। এই প্রসঙ্গে বলতে গিয়ে প্রথমে যেটা বলতে হয় তা হচ্ছে বিরোধী দলের সদস্য মাননীয় সৌগত রায়ও এই বাজেট বরাদ্দের বিরোধিতা করতে গিয়ে উল্লেখ করেছেন। সারা পৃথিবীতে শিল্পে মন্দা এবং একটা গভীর সঙ্কট, বাজার সঙ্কট দেখা দিয়েছে। ভারতবর্ষ তথা পশ্চিমবাংলা তার বাইরে নয়। পরিস্থিতি খুবই জটিল। একটা প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়ে আজকে আমাদের রাজ্য সরকারকে কাজ পরিচালনা করতে হচ্ছে। বিশেষ করে শিল্পের ক্ষেত্রে এটা অস্বীকার করার কোনও উপায় নেই। সারা দুনিয়ার যে পরিস্থিতি সেই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আজকে ভারতবর্ষের মতো তৃতীয় দুনিয়ার দেশগুলোর বাজারকে দখল করার জন্য সাম্রাজ্যবাদী শক্তি বহুজাতিক কোম্পানিগুলোর হাত ধরে আমাদের মতো দেশগুলোতে অনুপ্রবেশ করছে। এবং স্বাধীনতার পরে পরেই আমাদের দেশে যে স্বনির্ভরতার নীতি গ্রহণ করা হয়েছিল, কংগ্রেস দলের তদানিন্তন প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু মিশ্র অর্থনীতির মধ্যে দিয়ে আমাদের দেশের যে অগ্রগতির স্বপ্ন দেখিয়েছিলেন আজকে তা আক্রান্ত হয়েছে। গোটা পৃথিবীতে দ্বিতীয় বিশ্ব যুদ্ধের পরবর্তীকালে স্বাধীনতা প্রাপ্ত আমাদের মতো দেশগুলোর অর্থনীতিতে আক্রমণ, শিল্পের জগতে আক্রমণ হয়েছিল। সেই পরিস্থিতি মধ্যে দাঁড়িয়ে আমরা আজকে একটু পর্যালোচনা করতে চাই। যে, কেন এটা হল? আমরা স্বনির্ভরতার পথ থেকে সরে গেলাম কেন? আজকে আমাদের কেন্দ্রীয় সরকারে যারা রয়েছেন তারা স্বনির্ভরতার কথা উল্লেখ করেন না। আমি খুব বিনয়ের সঙ্গে বলতে চাই পশ্চিমবঙ্গ বিধানসভায় যারা বিরোধী দলের দায়িত্বে রয়েছেন, কংগ্রেস দল, তারা কি এক্ষেত্রে তাদের দায়িত্ব অস্বীকার করতে পারেন? ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারে তারা দীর্ঘদিন ক্ষমতায় ছিলেন। কিন্তু নতুন বিশ্ব পরিস্থিতির সঙ্গে খাপ-খাইয়ে নেওয়ার জন্য নরসিমা রাও-এর আমল থেকে, বলা ভালো রাজীব গান্ধীর আমল থেকে, নরমিসমা রাও-এর আমলে করতে পারলেন না, তথাকথিত নয়া অর্থনৈতিক নীতি এবং শিল্পনীতি গ্রহণ করা হয়েছে। আমার মনে হয় যে সর্বনাশা পথে আমাদের দেশকে নিয়ে যাওয়া হয়েছে, আমাদের স্বনির্ভরতাকে ধ্বংস করা হয়েছে, সেই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের শিল্প ও বাণিজ্য দপ্তর এবং রাজ্য সরকারের অধিগৃহীত সংস্থাগুলোকে কাজ করতে হচ্ছে। এই পরিপ্রেক্ষিতকে যদি আমরা অবহেলা করি, পরিপ্রেক্ষিতকে যদি আমরা আলোচনার মধ্যে না আনি তাহলে সামগ্রিক মূল্যায়ণে আমাদের নিশ্চয়ই বিভ্রান্তির সৃষ্টি হবে। তার মধ্যে দাঁড়িয়ে আমরা ধন্যবাদ জানাতে চাই আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে। কারণ তারা এই প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়ে, এই উজানের স্রোতে দাঁড়িয়ে আমাদের রাজ্যের শিল্পের পরিবেশকে উন্নত করার জন্য আন্তরিকভাবে প্রয়াস চালিয়ে যাচ্ছেন। কিন্তু বিরোধী দলের মাননীয় সদস্যরা বিরোধিতা করার জন্যই সরকারের বিরোধিতা করেছেন। এবং সেজন্য তারা এই প্রতিকূলতার ব্যাপারটা বিবেচনার মধ্যে আনছেন না।

সেই পরিপ্রেক্ষিতে আমাদের পশ্চিমবঙ্গের ভারী শিল্পের অবস্থা খুব একটা ভাল নয়। সেজন্য ইঞ্জিনিয়ারিং শিল্প বলুন, পাট শিল্প বলুন, সুতী বস্ত্র শিল্প বলুন সব জায়গায় একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। আজকে রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রকে বেসরকারিকরণ করে দেওয়া হয়েছে। এই বিশৃঙ্খলা আবহাওয়ার মধ্যে আজকে বিশ্ববাণিজ্য সংস্থা গঠিত হয়েছে এবং ভারতবর্ষ তার অংশীদার সদস্য এবং ভারতবর্ষ গ্যাট চুক্তিতে সই করে এসেছে। ভারতবর্ষ থেকে আপনাদের পার্টির সদস্য, আপনাদের দলের নেতা প্রণব মুখোপাধ্যায় গ্যাট চুক্তিতে সই করেছিলেন। আমরা বলেছিলাম দাসখত্ দিয়ে সই করে আসা হল। আজকে আমরা দেখতে পাচ্ছি গ্যাটের প্রেসক্রিপশন অনুযায়ী কেন্দ্রীয় সরকার শিল্পনীতি, আর্থিক নীতি ঘোষণা করেছেন। আমি মনে করি এই যে শিল্পনীতি ও আর্থিক নীতি সেটা কংগ্রেস দলের এবং বর্তমানে দিল্লিতে যে বি জে পি জোট সরকার আছে এটা তাদের কোনও শিল্পনীতি, আর্থিক নীতি নয়। এটা বিশ্বব্যাঙ্ক, আই এম এফের প্রেসক্রিপশন। এটা তাদের শিল্পনীতি, আর্থিক নীতি। আজকে দিল্লিতে যারা সরকারে রয়েছেন তারা এটাকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। ওদের প্রেসক্রিপশন অনুযায়ী রাষ্ট্রায়ত্ত সংস্থাকে তুলে দেওয়া হচ্ছে। আমদানি নীতিকে শিথিল করা হচ্ছে এবং আজকে যে জিনিস আমাদের দেশে উৎপন্ন হয় সেই একই জিনিস বিদেশ থেকে উৎপাদিত হয়ে আমাদের দেশে ছেয়ে গেছে, সাড়ে বারোশো পণ্যের উপর থেকে নিয়ন্ত্রণ তুলে দেওয়া হয়েছে। এই ভয়ঙ্কর প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারকে কাজ করতে হচ্ছে। এরই মধ্যে পশ্চিমবঙ্গে ১৯৯১ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত ৪৮ হাজার ৬২৬ কোটি টাকার বিনিয়োগ সম্পর্কিত ১ হাজার ৮৪৩টি শিল্পের প্রস্তাব পাওয়া গেছে। ৭ হাজার ৭৯৯ কোটি টাকার বিনিয়োগ ৩০২টি প্রকল্প হবে। মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রী একথা উল্লেখ করেছেন এবং এই পরিসংখ্যানকে আপনারা অস্বীকার করতে পারবেন না। আমাদের রাজ্যের বিভিন্ন অংশে বর্তমানে ১০ হাজার ৩০ কোটি টাকা বিনিয়োগে ৮০টি শিল্প প্রকল্প নির্মিত হয়েছে। আর বর্তমানে যে সব শিল্প নির্মাণাধীন রয়েছে তাতে বিনিয়োগের পরিমাণ ১৭ হাজার ৮২৯ কোটি টাকা। এই সত্যকে আমরা অস্বীকার করতে পারি না। আমরা জানি আমাদের রাজ্যে একটা সময় ছিল স্বীধানতার আগে বা স্বাধীনতার অব্যবহিত পরে পঞ্চাশের দশকে মাননীয় সদস্য তাপসবাবু আজকে বিধান রায়ের জন্মদিন ও মৃত্যু দিনে তার নাম উল্লেখ করে বাজেট বক্তৃতা বলছিলেন, বিধানবাবুর আমলে যে স্বনির্ভরতা নীতি গৃহীত হয়েছিল এবং তাতে প্রথম দিকে যে কাজ শুরু হয়েছিল- সেই কাজের ফলে ভারতবর্ষে কিছু শিল্প গড়ে উঠেছিল। কিন্তু কখন এই অবনমন শুরু হল? ৬০-এর দশকের শুরু থেকে ৭০-এর দশকের মাঝ বরাবর পশ্চিমবাংলার ক্ষমতায় কারা ছিলেন? তারা কি আজকে তাদের দায়িত্বের কথা অস্বীকার করতে পারেন? মাসুল সমীকরণ নীতির কথা কি আজকে আপনারা অস্বীকার করতে পারেন? তার দ্বারা আপনারা পশ্চিমবাংলাসহ

গোটা পূর্বাঞ্চলে রাজ্যগুলিকে বঞ্চনার শিকার করেছিলেন। রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে লাইসেন্স প্রথার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণের কথা কি আজকে আপনারা অস্বীকার করতে পারেন? আপনারা তখন দিল্লিতে সরকার পরিচালনা করছিলেন। আপনারা তখন পশ্চিমবাংলার কথা ভাবেননি। পশ্চিমবাংলায় শিল্প লাইসেন্স পাওয়ার জন্য শিল্পপতিরা যখন দরবার করতেন তখন নানাভাবে আপনারা তার বিরোধিতা করেছিলেন। সে সময়ে আপনারা পশ্চিমবাংলার মানুষের কথা ভাবেননি। রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে ঐ কাজ আপনারা করেছেন। আপনাদের সেই পাপের মাসুল আমাদের গুণতে হচ্ছে। আপনাদের সেই দায়িত্ব আজ আপনারা অস্বীকার করতে পারেন না। পরিকাঠামাগত দিক দিয়ে পশ্চিমবাংলা তখন থেকেই পিছিয়ে পড়েছিল। আমি জানি আপনারা এখনই বলবেন যে, 'কংগ্রেসি আমলে সেই পুরানো কাসুন্দি ঘাঁটছেন।' আপনারা ব্যাকলগ করে গেছেন তা খুলতে সময় তো একটু লাগবেই। অবশ্যই ২২ বছর সময়টা খুব কম নয়। কিন্তু ২২টা বছর অতিক্রম করতে পেরেছি বলেই আজকে পশ্চিমবাংলায় একটা শিল্পের পরিবেশ তৈরি হয়েছে। বিশ্বায়নের ঠেলায় যখন মাসুল সমীকরণ এবং লাইসেন্স বাতিল করতে হল তখন পশ্চিমবাংলায় পরিকাঠামোর উন্নতির পরিবেশ সৃষ্টি হয়ে গেছে। এন সি এ ই আর-এর হিসাব অনুযায়ী—এটা আমাদের কথা নয় ১৯৯৬ সালে পশ্চিমবাংলায় পরিকাঠামোর উন্নতির সূচক ছিল ১০৭। শিল্পোন্নত মহারাষ্ট্রে এই সূচক ছিল ১০০, গুজরাটে ছিল ৯৩, কর্ণাটকে ৯৩। অর্থাৎ ওদের চেয়ে আমাদের রাজ্যের বেশি এটা আমরা আমাদের রাজ্যে ২২ বছরের বামফ্রন্ট সরকারের আমলেই করতে পেরেছি—পরিকাঠামো গত সুযোগ আমরা বৃদ্ধি করতে পেরেছি। আপনাদের সময়ে আপনারা আমাদের রাজ্যের সর্বক্ষেত্রে উৎপাদন ক্ষমতাকে নিচে নামিয়ে দিয়েছিলেন। বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা ৬,৪৪১ মেগাওয়াট, এই শতকের শেষে আরও ২,১৯২ মেগাওয়াট বৃদ্ধি পাবে। এর ফলে শিল্পজগত আজকে পশ্চিমবাংলার প্রতি অকৃষ্ট হচ্ছে। এই সত্য কি আপনারা অস্বীকার করতে পারেন? না পারেন না। মাননীয় সদস্য পঙ্কজবাবু তার বক্তৃতার শেষ দিকে বলেছেন, আমাদের সরকারের ভূমিকা নাকি দ্বিচারী। আমরা নাকি শিল্পপতিদের কথায় চলছি। আমি শুধু একটা উদাহরণ দিয়ে আমার বক্তব্য শেষ করব, আমার সময় বেশি নেই। পশ্চিমবঙ্গ সরকার শিল্প প্রসারের সঙ্গে সঙ্গে শ্রমিক স্বার্থ, শ্রমজীবী মানুষের স্বার্থও রক্ষা করছে। তার উদাহরণ—আপনারা জানে অটোমোবাইল ইন্ডাস্ট্রির সঙ্কটের কথা এবং হিন্দুস্থান মোটর কারখানার কথা এখানে উল্লেখ করা হয়েছে। এই শিল্পে অজকে সঙ্কট দেখা দিয়েছে, কারণ বিভিন্ন মোটর গাড়ি আজকে ভারতবর্ষের বাজারে এসে গেছে। এই অবস্থায় মধ্যে পড়ে ঐ কারখানার মালিক পক্ষ লে অফ করার জন্য সরকারের কাছে আবেদন করছে, "আমাদের লে অফ করার জন্য পারমিশন দেওয়া হোক।" পশ্চিমবঙ্গ সরকারকে অভিনন্দন, তারা সেই পারমিশন হিন্দুস্থান মোটর

কারখানার মালিকদের দেননি। অথচ আমরা দেখছি তামিলনাড়ু সরকার অশোক লেল্যান্ডকে লে অফ করার পারমিশন দিয়েছে। মারুতি উদ্যোগ লিমিটেড শ্রমিক ছাঁটাই হয়েছে। আর আমাদের এখানে মালিক পক্ষ সরকারের কাছে থেকে লে অফ অনুমতি না পেয়ে, লে অফ-এর অনুমতি চেয়ে আদালতে গিয়েছে, সেখানে ডিভিসন বেঞ্চে মামলা চলছে। সুতরাং পশ্চিমবঙ্গ সরকার যেমন শিল্প প্রসারের চেষ্টা করে তেমন শ্রমজীবী মানুষের স্বার্থও রক্ষা করে। তারা এখানে লে অফ-এর অনুমতি দেয় না, তাই এখানে মালিক পক্ষকে আদালতে যেতে হচ্ছে। এখানে ডানলপ-এর কথা উঠেছে। আমরা বলেছি 'ডানলপ' অধিগ্রহণ করে রাজ্য সরকার দায়িত্ব নিতে রাজি আছে। এখান আইনগত বিষয় যা আছে তাতে দিল্লির সরকারকে প্রথমে অধিগ্রহণ করতে হবে। তা আপনারা আপনাদের এক সময়ের বন্ধু শোভনদেববাবুকে একটু বলুন, ওরা তো দিল্লির সরকারের শরিক, ওরা একটু ব্যবস্থা করে দিন। রাজনৈতিক কারণে সেই পথে ওরা যাচ্ছেন না। তবে পশ্চিমবাংলার মানুষ বামপন্থীদের সঙ্গে আছে এবং আপনাদের মুখোশ খুলে গেছে। আপনারা যে দ্বিচারী নীতি নিয়ে চলছেন তা আজকে উন্মোচিত হয়ে গেছে। তাই আপনাদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে, মাননীয় মন্ত্রীদ্বয়ের ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ

[4-40 — 4-50 p.m.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিরোধী দলের প্রথম বক্তার প্রথম দিকের বক্তৃতা শুনে আমার মনে হয়েছিল আমাকে বোধহয় বলতে হবে না। তিনি সঠিকভাবেই ভারতবর্ষের পরিস্থিতি, শিল্পের পরিস্থিতি, পৃথিবীর অবস্থা সম্পর্কে বলছিলেন। পশ্চিমবাংলায় আমরা যা করছি, অন্তত আমার দপ্তর সম্পর্কে বলতে গিয়ে আমি বলতে পারি, আমার ধারণা, হতাশা নয়, আশার আলো আছে। আমার মনে হয়েছিল সৌগতবাবু আমার দপ্তরের সমর্থনেই বক্তব্য রাখবেন, বিরোধিতা করবেন না। যাইহোক, আমাকে কিছু বলতে হচ্ছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি যে আমাদের রাষ্ট্রায়ত্ত শিল্পে কিন্তু উন্নতি ঘটেছে। পশ্চিমবঙ্গ রাজ্য সরকার পরিচালিত অধিগৃহীত শিল্পে উন্নতি ঘটছে, অবনতি ঘটছে না। গত বছরের তুলনায় ৯৭/৯৮ সালের তুলনায় আমাদের প্রোডাকশন বেড়েছে ৬.৪ পারসেন্ট। এটা কম। কিন্তু যে পরিস্থিতি গোটা ভারতবর্ষ জুড়ে রয়েছে তারমধ্যে আমাদের উৎপাদনে অগ্রগতি ঘটেছে গত তিন বছর ধরে। আমাদের টোটাল প্রোডাকশন ভ্যালু তা বেড়েছে প্রায় ৮.৭ পারসেন্ট। আমাদের ৫টি ইউনিটে প্রফিট হয়েছে ৭ কোটি ৩১ লক্ষ টাকা—৫টি ইউনিটের নেট প্রফিট। এই ইউনিটগুলি সরকারের কাছ থেকে পয়সা নেয় না কিছু কিছু প্ল্যান বাজেট ছাড়া। আবার সরস্বতী প্রেস, তারা প্ল্যান বাজেটের জন্যও টাকা নেয় না। তারা

এখন বাজারে এ প্লাস রেটিং পেয়েছে কাজেই বাজার থেকেই ধার পাচ্ছে। তাদের আমাদের সরকারকে বাজেটারি সার্পোর্ট দিতে হয় না। এই প্রসঙ্গে বলা ভাল যে আমাদের ২৪টি সংস্থার মধ্যে ১৯টি সংস্থাই এক সময় প্রাইভেট কারখানা ছিল। সেগুলি রুগ্ন হয়ে যায় তখন সরকারকে অধিগ্রহণ করতে হয়। তারমধ্যে সরস্বতী প্রেস, স্যাক্সবি, শালিমার, ব্রিটানিয়া, কৃষ্ণা গ্লাস রয়েছে। অর্থাৎ দুর্গাপুর কেমিক্যালস, সুন্দরবন সুগারবিট এই ধরনের ৪টি কারখানা ছাড়া আর সবগুলিই এক সময় ছিল প্রাইভেট মালিকানাধীন। এই প্রাইভেট মালিকানাধীন কারখানার মধ্যেও ৪টি কারখানাতে প্রফিট হয়েছে। ওয়্যারহাউসিং কর্পোরেশন, হ্যাঁ, প্রথম থেকেই সরকারের ছিল। বাকি কারখানাগুলিতেও আমাদের লোকসান কমেছে। শালিমার, স্যাক্সবি, গ্লুকোনেট, ব্রিটানিয়া, দুর্গাপুর কেমিক্যালস আগের বছরের তুলনায় আগের বছরও লোকসান কমেছিল—গত বছর ৫ কোটি ৬৫ লক্ষ টাকা লোকসান কমেছে। হ্যাঁ কিছু কিছু জায়গা লোকসান কমেনি, হয়ত কিছুটা বেড়েছে। কিন্তু সব জায়গায় আমাদের ইমপ্রুভমেন্ট হয়েছে। আপনারা শুনে খুশি হবেন, আমি আজকেই ঘোষণা করছি না, কয়েকদিনের মধ্যেই হয়ত সামনের সপ্তাহে জানাতে পারব, আমাদের দুটি রাষ্ট্রয়াত্ত ইঞ্জিনিয়ারিং শিল্প সংস্থা তারা আই এস ও ৯০০২ সার্টিফিকেট পাচ্ছে। জার্মান থেকে পাচ্ছে একটা ইউনিট আর একটা ইন্টারন্যাশনাল সংস্থা থেকে পাচ্ছে। নেক্সড উইকে জানাতে পারব। আমাদের এই অবস্থার মধ্যেও কম্পিউটার, সি এম সি মেশিন আমরা আনছি, আমরা মডার্নাইজ করার চেষ্টা করছি স্যাক্সবি ফার্মার এবং শালিমারকে। আপনার শুনে খুশি হবেন যে, ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মার তাদের বিজনেসের বাজার সঙ্কুচিত হচ্ছে, কারণ টেকনোলজি নেই। ৪০/৫০ বছরের আগের প্রযুক্তি নিয়ে তাদের কাজ করতে হচ্ছে। রেল মডার্নাইজ হচ্ছে, তার সঙ্গে পাল্লা দিয়ে আমরা পারছি না। অনেকগুলি এম এন সি এসেছে ভারতবর্ষে। কাজেই খালি সিঙ্গল ব্রেকের উপরে ভরসা করে চলতে পারছি না। আমরা এই টেকনোলজিকে ডাইভার্সিফাই করার জন্য শক্ অ্যাবজর্ভার, স্প্রিং, ব্রেক, কাপলিং-এর জন্য নানা জায়গার সঙ্গে কথা বলছি। আপনারা শুনে খুশি হবেন যে, ওয়েস্টিং হাউস, লন্ডনে যাদের কোম্পানি এক সময়ে ছিল, তারা এতদিনে আমাদের সঙ্গে কাজ করতে রাজি হয়েছে। আমরা সার্পেন বার্গার, জার্মানির একাট কোম্পানির সঙ্গে টেকনোলজির ব্যাপারে এগ্রিমেন্ট করেছি এক মাস আগে। কাজেই আমরা পিছিয়ে যাচ্ছি না, আমরা এগিয়ে যাচ্ছি, হ্যাঁ, আমাদের কিছু সমস্যা আছে। আপনারা আজকে মিনারেল ওয়াটার পেয়েছেন। আমাদের যে ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল, তাদের প্রতিষ্ঠান আছে দমদমের ঘন বসতিপূর্ণ অঞ্চলে। সেখানে কেমিক্যাল প্রোডাকশন করার ক্ষেত্রে কতকগুলি অসুবিধা আছে। আমরা রি-লোকেশনের কথা অনেকদিনে ভাবছি। কিন্তু এখনই কি করা যায় সেটাও আমরা ভাবছি। আমাদের [illegible] একটা ডি এম প্লান্ট আছে। সেটা অনেকটা আনইুটিলাইজড অবস্থায় আছে।

সেটাকে ব্যবহার করে আমরা মিনারেল ওয়াটার করা শুরু করেছি যাতে কিছুটা ভ্যালু অ্যাডিশন করা যায় এবং আমাদের লোকসানও অনেকটা কমে যায়। আপনারা শুনে খুশি হবেন যে, এই মিনারেল ওয়াটার ভারতবর্ষে প্রথম আই এস আই মার্কা মিনারেল ওয়াটার হতে চলেছে। আগামী এক সপ্তাহের মধ্যে হয়ত আই এস আই মার্কা বটল পাওয়া যাবে। কৃষ্ণা গ্লাস ইত্যাদি ব্যাপারে আমি আগে রিপোর্ট দিয়েছি। ডি সি এল-এর ক্ষেত্রে আপনারা যে নীতি করেছেন, তার ফলে সর্বনাশ হয়ে যাচ্ছে। আমরা ১৩ হাজার টাকায় কস্টিক সোডা বিক্রয় করতে পারতাম আজ থেকে ৪ বছর আগে। কিন্তু ইমপোর্ট লিবারালাইজেশনের ফলে অন্যান্য দেশগুলি কস্টিক সোডা বাই প্রোডাক্ট, ক্লোরিন হচ্ছে মেন প্রোডাক্ট, তারা আমাদের দেশে ডাম্পিং করছে। তার ফলে ১৩ হাজার টাকায় যেটা বিক্রয় করতে পারতাম সেখানে ৮ হাজার টাকায় বিক্রয় করতে হচ্ছে। আমাদের এই লোকসান হচ্ছে তার থেকে মুক্তি পাবার জন্য ক্লোরিন যাতে অ্যাবজর্ব হয় তার জন্য আমরা প্রচেষ্টা নিয়েছি, এখন কিছু ডাইভার্সিফিকেশন হচ্ছে। আমরা স্টেবেল ব্লিচিং পাউডার করছি এবং হাইড্রোজেন বটলিং প্ল্যান্ট খুলছি কিছু দিনের মধ্যে। আশাকরি খবরের আপনারা দেখেছেন। কাজেই আমরা পিছিয়ে যাচ্ছি না, এগিয়ে যাচ্ছি। আপনারা জানেন যে, আমাদের ইলেক্ট্রো-মেডিক্যালে আমরা ১৬ কোটি টাকা খরচ করে আমরা ব্লাড ব্যাগ প্রোজেক্ট করছি, তার কাজও এগিয়ে যাচেছ। আমরা আশা করছি এই বছরের শেষে আমরা প্রোডাকশনে যেতে পারব। অর্থাৎ আমরা পয়েন্ট টু মিলিয়ন ব্লাড ব্যাগ প্রতি বছর ওখান থেকে তৈরি হবে। কাজেই আমরা পিছিয়ে যাচ্ছি না, আমরা এগিয়ে যাচ্ছি। কিন্তু আপনারা আমাদের পিছনের দিকে টানছেন। আপনারা আমাদের টানছেন বলে আমাদের এগিয়ে যেতে একটু কষ্ট হচ্ছে। কাজেই আপনাদের বলব যে, আসুন, আপনারা আমাদের সাহায্য করুন। আপনারা নিন্দা করে অনেক কথা বলেন। ওয়ার্কার কমে যাওয়ার ব্যাপারে বলেছেন। ওয়ার্কার যদি কমে যায় তাহলে সেটা কেন কমেছে? ন্যাচারাল ডিপ্লেসিয়ার কথা বলা হয়েছে। কেন কমেছে? ওয়ার্কারের ব্যাপারে ভরতুকি ব্যাপারে প্রশ্ন করা হয়েছে। সত্যি সত্যি যদি আমরা সবাই মিলে ইন্ডাস্ট্রিয়ালাইজেশন চাই, আমরা এখানে শিল্পোন্নয়ন চাই তাহলে বিরোধিতা করার জন্য বিরোধিতা না করে নিন্দা খালি নিন্দার জন্য না করে আসুন সবাই মিলে কন্সট্রাকটিভ ওয়েতে শিল্পোন্নয়নের দিকে এগিয়ে যাই, কিভাবে শিল্প গড়ে তুলতে পারি সেটা দেখি এই ব্যাপারে আপনারা আমাদের সহযোগিতা করুন। আপনাদের বক্তব্য শুনে মনে হয়েছে আপনারা শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করেছেন। কাজেই আপনাদের প্রস্তাব মানতে পারছি না। আমাদের এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমাদের বাজেট বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করছি এবং সকলের সমর্থন প্রার্থনা কামনা করছি এবং বিরোধীরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করছি। প্রথমেই বলি মাননীয় সদস্য সৌগতবাবু অধ্যাপক মানুষ, ওনার একটু সুবিধা আছে সত্যকে মিথ্যা বলা এবং মিথ্যাকে সত্য বলার। ওনার অভূতপূর্ব দক্ষতা। আমার বক্তব্য রাখার পর বোঝা যাবে উনি যেটা বলেছেন সেটা কতটা অসত্য। মাননীয় সদস্য রবীন দেব মহাশয় আমাদের ডিপার্টমেন্টের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান। এখান সৌগতবাবুর ধারণা হয়েছে যে এই সব বই সকলে পড়ে না। উনি কি করলেন? আমার প্রতি সহানুভূতি দেখাতে গিয়ে, সাবজেক্ট কমিটির রিপোর্টে রবীনবাবু যে ভূমিকা লিখেছেন তার একটা প্যারা পড়ে দিলেন। ভূমিকা রিপোর্ট নয় ভূমিকা কখনও সেই বই-এর রিপোর্ট হয় না। উনি যে কথাটা বলেছেন সেটা ভূমিকাতে আছে, সেটা রিপোর্ট নয়। রিপোর্টে রবীনবাবু যেটা বলেছেন সেটা বললেন না। এখানে এই রিপোর্টে বলছে The Committee is aware of the fact that the shortfall so revealed was mainly due to the financial crisis and other constraints as experienced during the period. But the problems are now more or less over and the pace of industrial development in the State Government. The position of flow of fund has since improved. Various promotional activities and infrastructural developments as stressed upon by the state Government are attracting the industrialists and entrepreneurs from home and abroad to set up new and new industries in the prospective areas of the State. The position of institutional financing in the industrialisation of the State has also now consideraby improved. The Committee as such hopefully looks forward for a prosperous West Bengal attaining an apex position in the sphere of industrial development. আপনি অনেকক্ষণ ধরে ব্যাখ্যা করেছেন, যাই হোক আমি এর মধ্যে আর যাচ্ছি না। রবীনবাবু সরকার পক্ষের লোক, এইরকম লিখেছেন। উনি শুরুতেই অনেক ভাল কথা লিখেছেন তারপর বিভিন্ন কর্পোরেশনের কথা লিখেছেন। তথ্য ভিত্তিক যেতে হবে আমাদের। সাবজেক্ট কমিটি যে রিপোর্ট দিয়েছে এই রিপোর্ট হচ্ছে একটা চুম্বকের মতো। প্রকৃত পরিস্থিতি রাজ্যে কি শিল্পোন্নয়নের ব্যাপারে কি অবস্থা সেটা লেখা আছে। মাননীয় সৌগতবাবু জানেন ওই কমিটিতে ওনার দলের মেম্বার কত জন আছেন। অশোক দেব আছেন, অম্বিকা ব্যানার্জি আছেন, বিপ্লব রায়চৌধুরি আছেন, জটু লাহিড়ি আছেন এবং জ্ঞান সিং সোহানপাল আছেন এবং শোভনদেব চট্টোপাধ্যায় ও আছেন। এরা সবাই

মিলে, আমি যে প্যারাটা পড়লাম সেটা লিখেছেন। এই বাজেটের মূল গুরুত্বপূর্ণ বিষয়গুলি এখানে এসেছে। সাবজেক্ট কমিটির প্রি বাজেট স্ক্রুটিনি খুবই গুরুত্বপূর্ণ। আমার অভিজ্ঞতা থেকে বলছি, সাবজেক্ট কমিটি যা বলেছে সেটা যথেষ্ট গুরুত্বপূর্ণ। আপনি বলেছেন এত সম্মেলন; সভা করার কি দরকার। দরকার আছে। জন মেজর ইউলিয়ম ডেলি কো চং টং এরা এখানে এসেছিলেন। কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিজ ওরা এটা করেছিলেন। আমাদের এরজন্য পয়সা দিতে হয়নি। আমাদের খরচ হয়নি। দেশের বৃহত্তম বণিক সংস্থা 'সি আই আই' ওরা ইনভেস্টমেন্ট করেছিল, আমরা বলিনি। আমাদের ইনভেস্টমেন্ট দরকার, ওরা যখন বলল তখন আমরা বলেছিলাম, তোমরা কর। ওরা জন মেজর, জন উইলিয়ামকে ডেকে করেছেন। তারা এসেছিলেন আর আমরা ব্যবস্থা করেছিলাম। ওরা করেছে, আমরা কোনও খরচা দিই নি। আমরা সাপোর্ট দিয়েছি। এবারে এটা দরকার কেন? পশ্চিমবাংলা, অবিভক্ত বাংলা শিল্পে প্রথম ছিল। এমনি এমনিতে না। এ সম্বন্ধে অনেক বলা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন। আমি রিপিট করব না। স্বাধীনতার পরেও ৮ বছর ছিল। আপনারা পিছন থেকে ছুরি মেরে—কংগ্রেস এটাকে শেষ করে। যতখানি শেষ করা যায় তা করেছেন। এটা একেবারে সত্য, যুক্তিসঙ্গত এবং বাস্তব। এটাকে কেউ অস্বীকার করতে পারবে না। শুধু তাই না, জেনে রাখুন, আপনি যখন একজন লিডার তখন আপনি জানেন, সারা পৃথিবীতে পশ্চিমবাংলার ভাবমূর্তিকে ম্লান করার জন্য, অপসৃত করার জন্য কেন্দ্রের কংগ্রেস সরকার, এখনকার সরকারও আছে, ধারাবাহিক ভাবে চেষ্টা করেছে। এটা মনে হয় একটা শত্রু দেশের প্রতি আচরণ। এটা বাস্তব সত্য। আপনাদের পার্টির যারা বাইরে যান, খবর নেবেন। তারজন্য এটা আমাদের ইমেজ বিল্ডিংটার দরকার আছে যে, কোনটা ঠিক কোনটা ঠিক না, কলকাতার চিত্রটা বিশ্বে তুলে ধরার দরকার ছিল। তাতে আমরা সফল হয়েছি। ওদের সাথে সরাসরি যুক্তভাবে—এটা এত ড্যামেজ করেছিলেন—এটার দরকার ছিল। এমন কি জ্যোতিবাবুর মতো একজন নেতা, তনি যখন বিদেশে যাচ্ছেন, তখন তাকে বলা হল, যাচ্ছেন যান, ইন্ডাস্ট্রি নিয়ে আলোচনা করবেন না। এইসব কি আমেরিকাতে হতে পারে? কোনও উন্নত দেশে এইরকম হয়? যত ইনভেস্টমেন্ট সেন্টারগুলো ছিল, তারাও বেঙ্গলে বিরুদ্ধে, যে রাষ্ট্রদূতরা ছিলেন তারাও আমাদের বিরুদ্ধে। এইজন্য ইমেজ বিল্ডিংয়ের জন্য এটা দরকার ছিল। আমরা তাতে সফল হয়েছি শত্রুর মুখে ছাই দিয়ে। আর একটা উদাহরণ দিয়েছেন, সৌগত রায় তিনি আর একটা কথা বলেছেন যে, সি আই আই-এর প্রেসিডেন্ট 'রাহুল বাজাজ' বলেছেন। উনি নামটা বলেছেন বলেই আমি রাহুল বাজাজের নাম উল্লেখ করলাম। তিনি নাকি বলেছেন যে, আমাদের ইনসেন্টিভের দরকার নেই, ইনফ্রাস্ট্রাকচারের দরকার। ইন্ডাস্ট্রিতে ইনফ্রাস্ট্রাকচার নিশ্চয়ই দরকার। তরাজন্য আমরা যতখানি দরকার তা দিচ্ছি। আমাদের ফিনান্সিয়াল অসুবিধা আছে, তবু ও আমরা ইনসেন্টিভ

দিচ্ছি। আমি রাহুল বাজাজের নামটা করতে চাইছি না। আমি সি আই আই-এর মিটিংয়ে সবার সামনে বলেছি যে, এটা কি? এরা যখন আমাদের রাজ্যে আসছেন তারা কত ইনসেন্টিভ চাইছেন—থিওরিটিক্যালি বলছেন ইনসেন্টিভ দরকার নেই, কিন্তু যখন ইন্ডিভিজুয়ালি আসছেন তখন বলছেন রাজ্য সরকারকে যে, আপনারা ইনসেন্টিভ দিন। যেমন, ১৬০০ কোটি টাকার একটি প্রোজেক্ট তাতে বলল ২৫ কোটি টাকা ইকুইটি দিন। অ্যাজ এ টোকেন অফ সাপোর্ট আমরা ২৫ কোটি টাকা দিলাম। রাজ্য সরকারের পক্ষে এত ইনসেন্টিভ দেওয়া ১০, ১৫, ২০ কোটি টাকা—কষ্টকর ব্যাপার। আমরা তবুও দিচ্ছি। ইনসেন্টিভ দরকার নেই এটা বলা যায়, কিন্তু আমরা বাস্তবে দেখছি এটা। সেজন্য আমরা এই বছরে এটা বাড়িয়েছি। সৌগতবাবু আর একটি কথা বলেছেন। উনি এখন ব্যস্ত আছেন বলে বোধহয় প্রপার ইনফর্মেশন পাননি। কলকাতা-শিলিগুড়ি এক্সপ্রেস ওয়েতে এ ডিবি-র ব্যাপারটা ভুল। এটা জেনে রাখুন, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সাথে নর্থ সাউথ করিডোরের ফিজিবিলিটি স্টাডি করার জন্য কথা হয়ে গেছে আমাদের। এটা শুরুও হয়ে গেছে ২৬/৫/৯৯ থেকে। ওরা ১১১ লক্ষ ইউ এস ডলার দিয়েছেন। এটি দুহাজার সালের মার্চে শেষ হবে। এটি খুব মেটেরিয়াল ফ্যাক্ট বলে আমি উল্লেখ করলাম। এটি যদি পাসিং রিমার্ক হত তাহলে আমি বলতাম না। এটি খুব বড় প্রোজেক্ট। কলকাতা-শিলিগুড়ি এবং কলকাতা-হলদিয়া মিলিত ভাবে করা হচ্ছে। ন্যাশনাল হাইওয়ে অথরিটি, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এবং আমরা এতে থাকব। ওটা করেছি তারা তাই নয়, আরেকটা আপনি বলেছেন তার সম্পর্কে অনেকদিন ধরেই বলতে পারিনি বলেই বলছি যে, আপনি বলেছেন যে, ক্যালকাটা লেদার এক্সপো, বানতলাতে কিছুই হচ্ছে না। এ কথাটা কিন্তু ঠিক নয়, এগারোশ একর জমির উপরে একটা বড় প্রজোক্টে, একটা বিশ্বমানের প্রোজেক্ট, এগারোশ একর জমি নিয়ে প্রোজেক্ট, কতবড় ভাবতে পারছেন, এত আর রাতারাতি হতে পারবে না। যার শ'য়ের উপরে জমি মামলায় পড়ে আছে, তার ওপরে ১-২টি ভিলেজ মামলাও রয়েছে। বিশাল জায়গা নিয়ে এটা হচ্ছে, তার অনেক জায়গা বিরাটভাবে ভরাটও হয়েছে। চল্লিশ শতাংশের আয়ে হয়ে গেছে। এরপরে সৌগতবাবু আরেকটা খুব উল্লেখযোগ্য বিষয় সম্পর্কে তথ্য দিয়েছেন। উনি বলেছেন ৮০টি প্রোজেক্টই আন্ডার কনস্ট্রাকশন, তারপরে আবার বাড়িয়ে সংখ্যার জাগলারি করেছেন। না, এটা জাগলারি নয়, আপনি জেনে রাখুন ৮৪টি যে প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশনে হয়েছিল তারমধ্যে ৪৯টি প্রোজেক্ট কমপ্লিট এং প্রোডাকশন স্টার্ট হয়ে গেছে, ৩৫টি হয়ত বাকি আর ইতিমধ্যে আরও ৪৫টি নতুন প্রোজেক্ট এসে গেছে। সুতরাং সবশুদ্ধ ৮০টা হল, এই অঙ্কটা আমি দিলাম। তবে আপনি যদি প্রয়োজন মনে করেন আমার কাছে এর কাগজ আছে নিতে পারেন। এরপরে আমি আরেকটা পয়েন্টে আসছি। আপনি বলেছেন যে, দার্জিলিং পেপার পাম্প ইন্ডাস্ট্রিজ হল না কেন—এত লিখেই দিয়েছি যে,

ভারত সরকারের এই ইমপোর্ট পলিসির জন্য এটা করা ডিফিকাল্ট। এটা ডিফিকাল্ট হচ্ছে এই কারণে যে, কেন্দ্রীয় সরকার এতে ১২০ পারসেন্ট থেকে ২০ পারসেন্ট নামিয়ে এনেছেন এতে কোনও পেপার ইন্ডাস্ট্রিজ চলা সম্ভব নয়। এটা কোনও কংগ্রেস, সি পি এমের ব্যাপার নয়, এটা খুবই সাংঘাতিক ব্যাপার এবং কোনও পেপার ইন্ডাস্ট্রিজ এতে চলতে পারে না। কিন্তু এই প্রোজেক্টটা ডেড প্রোজেক্ট নয়। এই অবস্থাতে কাজটা স্টার্ট করতে একটু দেরি হচ্ছে তবে হবে। তারপরে বললেন যে, এইচ পি এল এর ৯০০ কোটি কেন বাইরের থেকে আনা হচ্ছে না, এটা খুবই ডিফিকাল্ট কারণ ক্যাপিটাল মার্কেট যে ভেঙ্গে গেছে এটা আপনারা ভাল করেই জানেন এবং কোনও পাবলিক ইস্যুও হচ্ছে না। সেই অবস্থাতে আমাদের যে টাকা ধরা ছিল সেটা অন্যভাবে নিয়ে আসবার চেষ্টা করছি। তবে এক্ষেত্রে পূর্ণ সাফল্যমন্ডিত হব। এই প্রসঙ্গে নির্মল ঘোষ বললেন যে, এইচ পি এলে এত দেরি হল কেন, একথা সৌগতবাবুও বলেছেন। আপনারাই তো সর্বনাশ করেছেন, গুজরাট বরদাতে ১০০ পারসেন্ট কাজ সরকারি টাকায় হচ্ছে আর এখানে পারমিশন দিতে আপনাদের ১৩ বছর লেগে গেল। যখন থেকে আমরা পারমিশন পেয়েছি তখন থেকেই প্রোডাকশনের কাজ হচ্ছে এবং ডাউন স্ট্রীমেও কাজ চলছে। তারপরে কুলপি পোর্টের সম্পর্কে বললেন। কুলপিপোর্টের কাজ ভালভাবেই হচ্ছে। কিন্তু বি জে পি সরকার এই পোর্ট করার দরকার মন করলেও নানা কারণে ডিলে করার জন্য করতে দেরি হচ্ছে। আপনারা এটাকে অন রিয়েলিস্ট প্রোপোজাল বলেছেন কিন্তু এটা আন রিয়েলিস্ট প্রোপোজাল নয়, খুবই রিয়েলিস্ট এবং এটা খুবই বিরাট করে করেছি এবং এটা ক্যালকাটা পোর্টের সাহায্য ছাড়া করা সম্ভব নয়। তারপরে বেঙ্গল এন আর আই-তে ৬৭ একর জমি লাগবে। তার ১০ একর জমি কোর্ট কেসে চলে গেছে, যারজন্য কাজটা আটকে গেছে।

**(ভয়েস ঃ বেঙ্গল এয়ার আনসার্টেন পশ্চিমবঙ্গে।)**

হ্যাঁ, এটা বরাবরিই আনসার্টেন ছিল। তারপরে সিক ইন্ডাস্ট্রিজ পশ্চিমবঙ্গে সিক হচ্ছে এই বক্তবটি যদিও মাননীয় সদস্য তাপস ব্যানার্জির বক্তব্য থেকে ক্লিয়ার হচ্ছে না কারণ কেন্দ্রীয় সরকার আসানসোলকে শ্মশানে পরিণত করে দিয়েছে আর উনি জুট নিয়ে পড়েছেন। আসানসোলে তো কোনও জুটের ব্যাপার নেই।

[5-00 — 5-10 p.m.]

যাইহোক, সিক ইন্ডাস্ট্রির কথা বলছি, এইরকম একটা ধারণা প্রচার করা হয়, সংবাদপত্র ও করে, আমাদের বিরোধীরাও করে, পশ্চিমবাংলায় আমাদের সবই সিক। বি আই এফ আর-এ সব রেফার হয়েছে, কেসটা কি, মহারাষ্ট্রে ৩৪৪টি কারখানা বড়,

ওয়ার্কার কাজ করে ১ লক্ষ ৫২ হাজার ৬৯৭ জন। অ্যাকুমুলেটেড লস কত ৩ হাজার ৭৯২ কোটি ৩৩ লক্ষ টাকা। মহারাষ্ট্রে ৩৪৪টি, পশ্চিমবাংলায় কয়টি ১৯৭টা, গুজরাটে ১৮৯টা, এটা কারুর দোষ নয়, ব্যাপারটায় আসছি পরে। তামিলনাড়ুতে ১৮২, অন্ধ্রপ্রদেশে ২৫০, উত্তরপ্রদেশে ২১১। তার মানে পুরানো শিল্পন্নত রাজ্যগুলিতে ইন এভিটেবলি সিক আসবে, কারণ বেসরকারি উদ্যোগের কোনও ব্যবস্থাপনায় আধুনিক প্রযুক্তি বা টেকনোলজি না গ্রহণ করে চুরি দুর্নীতি মার্কেট বিহেভিয়ার ঠিক না থাকায় সরকার যা অধিগ্রহণ করেছে সেইগুলি নেওয়ার পরেও ভালভাবে না চলায় কাজ না হওয়ার ফলে সিক হয়। সিক সারা ভারতবর্ষের হয়, সারা পৃথিবীতে হয়, সমস্ত সমাজতান্ত্রিক দেশেই হয়। তাই বামফ্রন্ট সরকারকে গালি দেওয়ার জন্য এটা বলে নেওয়ার দরকার নেই, প্রকৃত তথ্যটা জানা দরকার। একটা কথা ২-৩ জন সদস্য বলেছেন, আমি সকলের কথার জবাব দেব, একটা প্রশ্ন ফের এসেছে, এটা কোন জায়গায়? একটা কনফিউশন মেইনলি হচ্ছে, আমাদের পশ্চিমবাংলায় এবারে শিল্পর চিত্রটা কি, একটু সংক্ষেপে বলে নিই। এখানে রেট অফ ইনক্রিজ অফ টোটাল প্রোডাকশন হল ৯৮-৯৯ তে ওয়েস্ট বেঙ্গলে হচ্ছে ৬.৭ যেখানে অল ইন্ডিয়া অ্যাভারেজ হচ্ছে ৫.৮। ৯১-৯২ থেকে ৯৮-৯৯ পর্যন্ত ওয়েস্ট বেঙ্গলে ৬.৬ পারসেন্ট, সারা ভারতবর্ষে ৫.৮ পারসেন্ট যা ন্যাশনাল অ্যাভারেজ। ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ রেট যার প্রোডাকশন ৯৮-৯৯তে ওয়েস্ট বেঙ্গলে ৫.৯ পারসেন্ট, আর অল ইন্ডিয়ায় হচ্ছে ৩.৩ পারসেন্ট। যতটা হতাশার কথা বলছেন তা নয়। অর্থাৎ আমাদের অগ্রগতির বেশিরভাগ রাজ্য থেকে ভাল। ভারতবর্ষের ১৮/১৯টি রাজ্য থেকে। ইলেক্ট্রিসিটি দেখবেন, কনজামশনটা দেখুন, জেনারেশন সেখানেও আমাদের অবস্থা জেনারেশন ক্যাপাসিটি ৬ হাজার ৪৪১ মেগাওয়াট। অ্যাডিশনাল ক্যাপাসিটি আমাদের এসেছে আন্ডার কনস্ট্রাকশন ২ হাজার ১৯২ মেগাওয়াট। আরও প্রস্তাব আছে, অ্যাডিশনাল জেনারেশন ২ হাজার ৮৬৮ মেগাওয়াট। অন্ধ্র প্রদেশে সেখানে চন্দ্রবাবু নাইডু বি জে পি-কে সাপোর্ট করার পরে সেখানে কি অবস্থা, ৫ হাজার ৭৬৪ মেগাওয়াট আর কর্ণাটকে যেখানে ৬ হাজার স্কোয়ার কি. মি. এলাকা গুন্ডারা দখল করে রেখেছে, সেখানে দারুন নাকি অগ্রগতি হয়েছে। ৬ হাজার স্কোয়ার কি.মি. দখল করে রেখেছে, পুলিশ করে না, আর্মি কিছু করে না, সেখানে ৩ হাজার ৪৩৪ মেগাওয়াট, আমাদের এখানে ৬ হাজার ৪৪১ মেগাওয়াট জেনারেশন ক্যাপাসিটি। আরও ২ হাজার ১৯২ মেগাওয়াট হবে, এই হচ্ছে পরিসংখ্যান। টেলিকম সেক্টারে যে ইনফ্রাস্ট্রাকচার সেটা কেন্দ্রীয় সরকার করেছে, আমরা করিনি। যদি পশ্চিমাবাংলায় শিল্পায়ন না হত বা সুনির্দিষ্ট সম্ভাবনা দেখা না দিত তাহলে ক্যালকাটা টেলিফোন এখানে বিনিয়োগ করত না। ক্যালকাটা টেলিফোন বিনিয়োগ করেছে ৪,০১,২৫৭ কোটি টাকা, ওয়েস্ট বেঙ্গল টেলিফোন বিনিয়োগ করেছে, ১,০৩২ কোটি টাকা, বিদেশ সঞ্চার নিগম বিনিয়োগ করেছে ৩০০ কোটি টাকা। আমরা জমি দিয়েছি, ওরা এইসব

করেছে। এত টাকা ওরা ইনভেস্ট করত, যদি না ইকনমিক ডেভেলপমেন্ট এখানে না হত ইনফ্রাস্ট্রাকচারের জন্য ওরা কেন টাকা দেবে। কি কি বড় কোম্পানি এখানে এসেছে আমি নামগুলো বলছি, মিৎসুবিশি কেমিক্যাল কর্পোরেশন, জাপান; মাৎসুশিতা, জাপান; দি চ্যাটার্জি সোরশ গ্রুপ, কেরো গ্রুপ, স্টোলবার্গ, ভিসুভিয়াস, সিমোকো, পেপসিকো, ওয়াটার ক্র্যাভেক্স সেরামিক্স জি এম বি এইচ, ইতোচু, সুমিতোমো, সুমিকিনি বাসান, নিশি চোয়াই, টয়ো কর্পোরেশন, ক্যালটেক্স, মোটোরোলা, এ বি বি, কম্পিউটার অ্যাশোসিয়েটস্, বেয়ার, ব্রিটিশ অক্সিজেন, ডোলে কর্পোরেশন, জাজ সরোজ, বামার লড়ি প্রাইস ওয়াটার হাউস কর্পোরেশন, টাটা, সেইল, এ সি সি, বিড়লা গ্রুপ, ইন্ডাল, একসাইড, হিন্দুস্থান লিভার, আর পি জি, ইন্ডিয়া ফয়েলস, আই টি সি, ডানকানস, গুজরাট অম্বুজা, আই সি আই, হিলিয়াস টেকনোলজি, রসুই, জে এল মরিসন, ভূষণ স্টিল, নীলকমল প্ল্যাস্টিক—এইগুলো শুনতে কি আপনাদের খারাপ লাগছে। এতে তো রাজ্যেরই ভালো, আপনিও তো রাজ্যের অধিবাসী। ইনফ্রাস্ট্রাকচারের জন্য আমরা ২২টি প্রোজেক্ট নিয়েছি, তার মধ্যে হলদিয়া ওয়াটার ওয়ার্কস এটা গৌতম দেব করছে। এইরকমভাবে আমরা ২২টি প্রোজেক্ট নিয়েছি, সময়াভাবে আমি নামগুলো বলছি না। আমরা ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার করেছি। মাননীয় সদস্য দৌলত আলি সাহেব বক্তৃতা করার সময় এই ব্যাপারে বলেছেন, সেখানে কিছু খারাপ হয়েছে, কিন্তু কিছু ভালও তো হয়েছে। আরও ত্রিশ একর জমি আমরা নিয়েছি। আপনারা যদি সর্ববিধ বিরোধিতা করেন তাহলে আমরা কি করে কাজ করব। আমরা ২,০১৫ একর জমিতে গ্রোথ সেন্টার করেছি এবং সেখানে ৩৯৮টি ইউনিট হয়েছে। ওয়েস্ট বেঙ্গল ইলেকট্রনিক ডেভেলপমেন্ট কর্পোরেশন ১৪৭.৫৬ একর জমিতে ১৫৪টি ইউনিট করেছে। সৌগতবাবুর মতো বিখ্যাত লোক কি করে খবরের কাগজ দেখে এখানে বলেন বুঝি না।

[5-10 — 5-20 p.m.]

মাননীয় সদস্য রবীন ঘোষের একটি উদ্ধৃতি দিয়েছেন আপনি কাগজ দেখে। আমি ইনভাইট করছি, আমার সঙ্গে উলুবেড়িয়ায় চলুন, সেখানে ভীষণ শর্টকামিং আছে, সেখানে দারুন পলিসিবিলিট আছে, আমরা সেখানে নজর দিই। এইগুলো সব মিডিয়াম ইন্ডাস্ট্রিতে, তারা টাকা নিয়ে পালিয়ে গেছে, এটা বাস্তব সত্য নয়। তাহলে উলুবেড়িয়াতে আড়াইশো কের জমি নিতাম না। ইনভেস্টমেন্ট প্রোপোজালটা কি, কোথায় তা হচ্ছে দেখুন। কিছুটা প্রচারের ক্রটিতেও হয়। ডিসেম্বর ৯৭ পর্যন্ত যা ফোকাল পয়েন্ট দেখুন। পশ্চিমবাংলায় হলদিয়া, বানতলা, বক্রেশ্বর, বড়জোড়ায় কি বিরাট কাজ হচ্ছে ধারণা করতে পারছেন না। এটা তো তিন তলা একটা বাড়ি করা নয় বা দশ কোটি টাকার প্রোজেক্ট নয়, ১,১০০ একর ল্যান্ড নিয়ে হবে। ইউনোডো, চেন্নাই, সেন্ট্রাল লেদার অর্গানাইজেশন,

ইন্ডিয়া গভর্নমেন্ট, দেশি-বিদেশি ৫০০ ট্যানারি নিয়ে যেতে হবে আমাদের। কত বড় প্রোজেক্ট ৮০ মেগাওয়াট বিদ্যুৎ লাগবে প্রতিদিন, ওটা চালাতে। ১৮ কোটি টাকা এস ই বি কে দিয়ে রাজ্য সরকার। পেরিফেরিয়াল ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে। বি ও টিতে করছে। জগমোহন ডালমিয়া নয়, ডালমিয়া অ্যান্ড কোম্পানি পেয়েছে বি ও টি ভিত্তিতে, ৪-৫ বছর আগে পেয়েছে কাজটা। এটা খুব জটিল কাজ। পশ্চিমবঙ্গে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা প্রকল্প লেবার ইন্টেন্সিভ হাই-টেক ওয়ার্ল্ড ক্লাশ প্রোজেক্ট। হলদিয়া, বানতলা, বক্রেশ্বর, বড়জোড়া, ফলতা, উলুবেড়িয়া, রানিনগর দুর্গাপুর, সল্টলেক ফোকাল পয়েন্ট-এর সাথে আরও অনেক আছে।

এখানে মাননীয় সদস্য রঞ্জিত কুন্ডু যথার্থভাবেই বলেছেন, আবার অনেকেই চটকল নিয়ে আশঙ্কা প্রকাশ করেছেন। স্বাভাবিকভাবেই এটা পশ্চিমবাংলার বড় শিল্প, প্রায় ১৫/২০ লক্ষ লোক প্রত্যক্ষ, পরোক্ষভাবে এর সঙ্গে যুক্ত। কংগ্রেস গভর্নমেন্ট পার্লামেন্টে অ্যাক্ট করেছিল—কম্পালসারি জুট প্যাকেজিং অ্যাক্ট যারা ট্রেড ইউনিয়ন করেন জানেন। তাপসবাবু বললেন, সিন্থেটিক, প্ল্যাস্টিক সব নষ্ট করছে। কম্পালসারি জুট প্যাকেজিং অ্যাক্টটা চিনি, সার, সিমেন্ট ইত্যাদির ক্ষেত্রে, ৬ থেকে ১০টি মামলা হাইকোর্টে করেছিল। তারপর সুপ্রিম কোর্টে গেলে সুপ্রিম কোর্ট রায় দিয়েছিল—কেন্দ্রীয় সরকারের সঠিক আইন প্রয়োগ করতে হবে। জ্যোতিবাবু, বামফ্রন্ট সরকার আপ্রাণ চেষ্টা করেছিল যুক্তফ্রন্টকে বলে আইনটা লাগু করাতে, কিন্তু তারা করল না। ৮-১০টা কমিশন ইত্যাদি করে জিনিসটা কিছু হল না। একটাই শুধু কারণ নয়, চটকল মালিকদের প্রভূত দোষ আছে। কোনও ডাইভার্সিফিকেশন না করা, মডার্নাইজেশন না করা, মান্ধাতা আমলে চিন্তাধারা ধরে থাকা, এসব আছে। আমরা জুট প্যাকেজিং না করে যদি অন্য জায়গা থেকে চটের ব্যাগ নিতে যাই, মারাত্মক হবে সেটা। কংগ্রেস তো সর্বনাশের ১৬ আনাই করেছে। যুক্তফ্রন্ট যখন ছিল, তখনও চেষ্টা করেছি হয়নি। কেন্দ্রীয় বস্ত্র মন্ত্রী যখন ছিলেন জলাপ্পা, তার সাথে দেখা করে বুঝিয়েছি এই, এই হবে। কিন্তু কিছু করেননি। এটা করা উচিত, কিন্তু করেননি। এখনও হল না। এমন আবার কি কমিশন হয়েছে। আলোচনা করবে বলেছে। আলোচনার পর আলোচনা করবে। বছরের পর বছর কাটিয়ে দিচ্ছে। এক্ষেত্রে একেবারে রাজ্য সরকারের দায়িত্ব তা নয়। আন্তরিকভাবে রাজ্য সরকার চেষ্টা চালিয়ে যাচ্ছে। লাগাতার চেষ্টা চালিয়ে যাচ্ছে। এবার আমি প্রোজেক্টের কথায় আসছি। ১৯৯১-৯৯ সাল পর্যন্ত ৯ই জুন ১৯৯৯ সাল পর্যন্ত আপনাদের আমি লেটেস্ট ফিগারটা দিয়ে দিচ্ছি। আমরা প্রোপোজাল পেয়েছি ১৯১০টি। টাকার অঙ্ক হচ্ছে ৫৪ হাজার ৬৯৫ কোটি টাকা। এরমধ্যে অনাবাসী ভারতীয় বিদেশি প্রকল্প হচ্ছে ২৮৬টা। এর প্রোজেক্ট কস্ট হচ্ছে ২১ হাজার ৯৭১ কোটি টাকা। যেসব প্রোজেক্ট এরমধ্যে কার্যকর হয়েছে, প্রোডাকশন হচ্ছে ৩০২টি। তার প্রোজেক্ট কস্ট হচ্ছে ৭ হাজার ৭৯৯ কোটি টাকা। ৭১টি প্রোজেক্টে

এম ও ইউ হয়েছে। এরমধ্যে ৩৫টা ডব্লু বি আই ডি সি করেছে। ৩০টা ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছে, স্টেট গভর্নমেন্ট করেছে ৬টি। মোট ৭১টি মৌ হয়েছে। ১৯১০ টির প্রোপোজাল পেয়েছি। এটা ঠিক যে, ১৯৮০-৮৫ সালের চিত্র দেখবেন এবং ১৯৫৫ সালের চিত্র দেখবেন,. তাহলে বুঝতে পারবেন যে, ৫৫ সালে যে অবস্থা ছিল, তার থেকে অনেক ভালো অবস্থায় দাঁড় করিয়ে দিয়েছি আমরা ১৯৮০-৮৫ সালে। পাশাপাশি কেন্দ্র বড় ৫টি কারখানা বন্ধ করে দিয়েছে। ৬৪টি কারখানা বন্ধের মুখে। লাগাতার যদি এটা চলতে থাকে, তাহলে পশ্চিমবঙ্গে শিল্পায়নের ক্ষেত্রে এটা বাধা হয়ে দাঁড়াবে। মৌ সবকটা জিনিসে রিফ্লেকশন হবে না। আমি আন-এমপ্লয়মেন্ট, এমপ্লয়মেন্ট এর মধ্যে যাচ্ছি না সমস্যা আছে। কারণ পশ্চিমবঙ্গের আন-অর্গানাইজড ক্ষেত্র অনেক বিশাল। আবার পশ্চিমবঙ্গের ৭৫ ভাগ লোক যে এই দারিদ্র্যের মুখে, তাদের নিজের পায়ে দাঁড়ানোর জন্য, আর্থিকভাবে সবল করার জন্য, তাদের যে প্রচেষ্টা এটা ভারতের কোথাও নেই। এখানে গ্রামে গঞ্জে দেখুন কত ইকনমিক অ্যাকটিভিটি বেড়ে গেছে। এই ইকনমিক অ্যাকটিভিটি বাড়ল কি করে? আপনি দেখবেন যে, পানিহানিতে যে বাজার হয়েছে, সেখানে ১০০টি জুতোর দোকান আছে। এটা কি ৩০ বছর আগে দেখেছেন? দুটো মাত্র দোকান ছিল। আমি বলছি যে, কি করে লোকের হাতে পারচেজিং পাওয়ার তৈরি হয়। এটা কোথা থেকে এসেছে। আমরা প্রপার সাইনটিফিক অ্যাপ্রোচ নিয়েছি। এরফলেই এ রাজ্যে ৭৫ ভাগ ডেভেলপমেন্ট হয়েছে। আরবান এলাকাতেও অনেক উন্নতি হয়েছে। কিন্তু মাঝখানে কিছু গ্যাপ আছে। নতুন ছেলেমেয়েরা আসছে, সিক ইন্ডাস্ট্রির জন্য প্রচুর বেকার হচ্ছে। কিন্তু এটা বুঝতে হবে যে, রাজ্য সরকারের হাতে সব ক্ষমতা নেই। সীমাবদ্ধ ক্ষমতা। আমরা চেষ্টা করছি ট্যাকল করার। মাননীয় সদস্য এক্সপ্লোসিভ কারখানা সম্বন্ধে বলেছে এবং আমি আপনাকে বলছি যে, আমাদের হাতে টাকা পয়সা নেই। আমরা ডব্লু বি আই ডি সি-র থেকে ৫০ পারসেন্ট টাকা নিয়ে চালানোর চেষ্টা করছি। কিন্তু এক রকম বলা চলে যে, পশ্চিম ভারতের কিছু শিল্পপতির চক্রান্তের জন্য কারখানা চালাতে পারছি না। এই অবস্থায় আছে। লোকের অসুবিধা হচ্ছে। আমরা ৬ মাস বসিয়ে মাইনে দিয়েছি। আর একটা কথা বলি আহমেদপুর সুগার মিল ডাইভারসিফিকেশন করে প্রাইভেট না করলে কাজ হবে না। বাই প্রোডাক্ট না করে কাজ হবে না। আপনি বলেছেন ভালো। তাই আমি শুনেছি। কিন্তু আপনি বক্তৃতা করেছেন বীরভূম নিয়ে, কিন্ত বক্রেশ্বরের কথা বলেননি। বোলপুর থেকে গাড়ি করে কেউ যদি যায়, দুর্গাপুর থেকে গাড়ি করে কেউ যদি যায় সন্ধ্যায় পরে, তাহলে দেখবেন যে, কৃষ্ণনগরের রাস্তায় রানওয়ের মতো উজ্জ্বল চিত্র, এটা আপনার বক্তৃতায় উল্লেখ করলেন না। কেন উল্লেখ করলেন না। এখানে আপনি নিরপেক্ষ হতে পারলেন না, সততা দেখাতে পারলেন না। কংগ্রেসি হয়ে গেলেন। কারখানার হিসাব তো আমি বইতে

[ 1st July, 1999 ]

লিখে দিয়েছি। ইনফরমেশন টেকনোলজি আধুনিক জীবনে একটা ভুল প্রচার করছে। এটা যে সমস্ত দারিদ্র্য দূর করবে তা নয় কিন্তু তথ্য প্রযুক্তি সার্বিক অগ্রগতির কাজে সহায়ক ভূমিকা গ্রহণ করেছে। চন্দ্রবাবু নাইডুর খুব প্রশংসা করা হয়েছে। এটা কিছু না। উনি বি জে পি বলে প্রশংসা হচ্ছে। কর্ণাটক, অন্ধ্রপ্রদেশে ইনফ্রাস্ট্রাকচার করার জন্য কেন্দ্রীয় সরকার ১০০ পারসেন্ট টাকাই দিয়েছি। আমাদের কোনও টাকাই দেয়নি। এত বৈষম্য এই রাজ্যের প্রতি। তবুও তথ্য প্রযুক্তিতে আমরা এক নম্বর হতে পারব আমাদের প্রতি এত বৈষম্য সত্ত্বেও। আমাদের মেধা সারা পৃথিবীতে শ্রেষ্ঠ হিসাবে গণ্য হয়ে আছে। আমার শ্রেষ্ঠ হব, আপনাদের সহযোগিতা দরকার। আপনাদের সহযোগিতা নিয়ে যে বাধা আছে সেই বাধা কাটিয়ে উঠে আমরা এগিয়ে যেতে পারব। আমার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 17,25,70,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 5,69,48,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 53**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 3,55,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1,17,15,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 75**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 129,43,47,000 be granted for expenditure during the year 1999-2000 under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and closed & Sick Industries and Foods & Beverages)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 42,71,35,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 76**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March that a sum of Rs. 3,14,95,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1,03,93,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 87**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moveed on 26th March 1999 that a sum of Rs. 3,38,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Heads : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1,11,71,000 already voted on account)

- was the put and agreed to.

**Demand No. 88**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 6,76,47,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,23,24,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 93**

Demand No. 93 as already been voted at the time of vote on account, so there is no need to put it to vote now.

**Demand No. 94**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 14,50,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 4,78,50,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 95**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 20,20,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food & Beverages), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries) and 6860—Loans for consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food & Beverage)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 6,66,60,000 already voted on account)

was the put and agreed to.

[5-30 — 5-35 p.m.]

**Demand No. 96**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 11,91,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Heads : "6875—Loans for Other Industries (Excluding Closed & Sick Industries and Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed & Sick Industries)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 3,93,03,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 97**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on the 26th March 1999 that a sum of Rs. 1,20,00,000 be granted for expenditure

under Demand No. 97, Major Head : "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed & Sick Industries)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 39,60,000 already voted on account)

was the put and agreed to.

**Demand No. 92**

The motion that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March 1999 that a sum of Rs. 88,12,05,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings), 5075—Capital Outlay on Other Transport Services (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings), 6860—Loans for Consumer Industries (Public Undertakings)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 29,07,98,000 already voted on account)

was the put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5-35 p.m. till 11-00 a.m. on Friday, the 2nd July, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 2nd July, 1999 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 5 Ministers, 4 Ministers of State and 106 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before commencing the business of the House I rise to perform a malancholy duty to refer to the and demise of Smt. Ila Roy, former Member of this Assembly and Shri Manik Jha, a veteran Freedom Fighter and Communist leader who breathed their last recently.

**Smt. Ila Roy,** former member of West Bengal Legislative Assembly breathed her last on the 20th June, 1999. She was 71.

Born on the 20th June, 1928 at Faridpur (now in Bangladesh), Smt. Roy had spent her childhood in Coochbehar. Inspired by her elder brother and later by her father-in-law she devoted herself to the service of the country. She and her husband Late Nepal Roy worked together for the rehabilitation of the refugees from East Pakistan (now Bangladesh). At a time she was in the forefront of the women's lib movement. A philanthropist, Smt. Roy dedicated hereself for the down trodden masses.

Smt. Ila Roy was elected to the West Bengal Legislative Assembly as a Congress candidate in 1971 and 1972 from Jorabagan Assembly constituency.

At the demise of Smt. Roy, the State has lost an ardent social and political worker.

**Shri Manik Jha,** a veteran freedom fighter and Communist Leader breathed his last on the 30th June, 1999, at Kadar Hospital in Malda. He was 82.

Born in 1917 in a zamindar family at Naghariya village in Malda. Shri Jha passed his matriculation in 1935. In 1936 while studying in Rajshahi College he was inspired by comrade Muzaffar Ahamed to form the Krishak Samiti with the farmers of his own and the adjoining villages. In the same year as ascetic influenced him to leave the earthly life but later on he became a true socialist and took active part in freedom movement. In 1938 he led a procession of about 2000 farmers which marched through the city demanding relief for the flood affected farmers. No fought for the farmers against the oppression of zamindars of Chanchol. He was able to units about 80,000 farmers in a Krishak Sabha Sammelan in Malda in 1939. In the same year he got the membership of the undivided Communist Party of India. In 1943 he was imprisoned at Rajshai Jail. On being released from the prison after a year, he was elected to the District Board as a member of Krishak Samity. He was the pioneer against the revisionism in the undivided Communist Party in Malda. After the split of the Communist Party in 1964 he continued to be the Secretary of the C.P.I.(M) Malda District Committee till 1960. He was arrested in 1962 during the Indo China Conflict. From 1971 to 1988 he was the member of the C.P.I.(M) State Committee. He was very popular for his amiable and soft nature.

At the demise of Shri Jha the State has lost an ardent social worker, a veteran freedom fighter and an active politician.

Now I would request the Hon. Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(After two minutes)

Thank you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
## (to which Oral Answers were given)

### শহরাঞ্চলে মশার বংশবৃদ্ধি

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২০) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সরকার কি অবগত আছে যে, শহরাঞ্চলে মশার ব্যাপক বংশবৃদ্ধি হচ্ছে ; এবং

(খ) অবগত থাকলে, সরকার এ ব্যাপারে কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শহরাঞ্চলের মিউনিসিপ্যালিটি ও কর্পোরেশন অঞ্চলে সরকার ও পৌর সভার যৌথ উদ্যোগে শুককীট ও পূর্ণাঙ্গ মশা মারার জন্য পর্যাপ্ত কীটনাশক ব্যবহার করা হয়েছে এবং হচ্ছে।

রেডিও, টি. ভি. সংবাদপত্র ইত্যাদি প্রচার মাধ্যমের সাহায্যে মশার বংশবৃদ্ধি রোধের জন্য উপযুক্ত জনশিক্ষার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মশা থেকে ম্যালেরিয়া, কালাজ্বর, ডেঙ্গু, এনকেফালাইটিস প্রভৃতি রোগ হয়। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে কি এই তথ্য আছে যে, বিগত তিন বছরে—১৯৯৬, '৯৭ এবং '৯৮ সালে এ রাজ্যে এই সমস্ত রোগে কত লোক মারা গিয়েছে এবং এই সমস্ত রোগ বাড়ছে, না কমছে?

**শ্রী পার্থ দে ঃ** সাধারণভাবে বাড়ার খুব একটা কারণ নেই। কিন্তু এগুলি আছে এবং এগুলিকে ধারাবাহিকভাবে নিয়ন্ত্রণ করবার জন্য চেষ্টা চলছে। সংখ্যা তথ্য এখনই দেওয়া যায়, কিন্তু আমার মনে হয় এর পরেই একটা প্রশ্ন আছে এবং সেই প্রশ্নের উত্তরের সময় আপনি সংখ্যা তথ্যগুলি পেয়ে যাবেন। তবে মশাবাহি রোগ হিসাবে

ম্যালেরিয়া এবং সংশ্লিষ্ট রোগ অসুখ যেগুলি আছে, সেগুলিকে এক সঙ্গে নেওয়া হয়েছে। পশ্চিমবাংলায় মোটের ওপর যে সংখ্যা আছে, তাকে সাধারণভাবে বলা যায় নিয়ন্ত্রণের মধ্যেই আছে।

**শ্রী কমল মুখার্জি** : আমি জানতে চাইছি গত তিন বছরের অবস্থাটা কি?

**শ্রী পার্থ দে** : আর একটা প্রশ্ন আছে, তখন ঐ উত্তর দিয়ে দেব।

**শ্রী কমল মুখার্জি** : ম্যালেরিয়া, কালাজ্বর, ডেংগু, এনকেফ্যালাইটিস প্রভৃতি রোগ নির্ণয়ের জন্য রাজ্যের হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ল্যাবোরেটরি টেস্টের ব্যবস্থা আছে কি?

**শ্রী পার্থ দে** : পশ্চিমবাংলায় ৮০০ কেন্দ্র আছে যেখানে ম্যালেরিয়া বা এই ধরনের অসুখগুলি—জাপানি এনকেফ্যালাইটিস একটু আলাদা—নির্ধারণ করা হয়।

**শ্রী কমল মুখার্জি** : আপনারা বলেছিলেন, প্রচার মাধ্যমের দ্বারা, পৌরসভার দ্বারা এবং আপনার দপ্তরের মাধ্যমে নানারকম পদক্ষেপ নেওয়া হচ্ছে মশার বংশ বৃদ্ধি যাতে না হয় তার জন্য। তা সত্ত্বেও মশার বংশ-বৃদ্ধি ঘটছে ; এর কারণ কি?

**শ্রী পার্থ দে** : আপনারা জানেন বিভিন্ন জলাশয়ে বর্ষার সময় এবং বর্ষার পরে জল জমে। সেই জমে থাকা জলে মশার বংশ-বৃদ্ধি ঘটে। এটা একটা কারণ। আর শহরাঞ্চলের পাকা বাড়ির ছাদে এবং ছোট, বড়, মাঝারি জলাধারে যে জল জমে থাকে সেই জলেও মশার বংশ বৃদ্ধি হয়। সাধারণ কথায়, যেসব জায়গায় পরিষ্কার জল জমে থাকে সেসব জায়গায় মশার বংশ-বৃদ্ধি ঘটে। এরপরে সম্প্রতি আর একটা জিনিস সারা পৃথিবীতে এবং আমাদের রাজ্যেও ঘটছে, সেটা হচ্ছে—সর্বত্র প্রচুর নতুন নির্মাণ কাজ হচ্ছে—রাস্তাঘাট, বাড়ি-ঘর নির্মিত হচ্ছে। এই নির্মাণ কাজে জল লাগে এবং এই জল সংগ্রহ করে রাখতে হয় এবং সেই জমে থাকা জলে মশার বংশ-বৃদ্ধি ঘটছে। এটা একটা বড় ধরনের সমস্যায় পরিণত হয়েছে। এই মশা হচ্ছে অ্যানোফিলিক্স স্টিফেন্সসাইজ থ্রি জাতীয় মশা। জমা জলে ওরা ডিম পাড়ে এবং ৭ দিন যদি তা বিনা বাধায় বাড়তে পরে তাহলেই পূর্ণাঙ্গ মশায় পরিণত হয়ে উড়ে চলে যায়। এটা এখন কেবলমাত্র স্বাস্থ্য দপ্তরের বিষয় থাকছে না, অন্যান্য বহু দপ্তর এবং দপ্তরের বাইরে সাধারণ মানুষ তাদের সংযোগ এক সঙ্গে না ঘটলে এটার মোকাবিলা করা খুব কঠিন। সেইজন্য সম্মিলিত কর্মসূচির কথা বলা হচ্ছে এবং এটার প্রচার-এর উপর এত জোর দেওয়া হচ্ছে।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী নাজমুল হক :** গ্রামাঞ্চলে অনুরূপভাবে ব্যাপক মশার প্রকোপ হয়েছে। সেখানে প্রাইমারি স্বাস্থ্য কেন্দ্রগুলি থেকে গ্রামে এক ধরনের পাউডার স্প্রে করা হচ্ছে। এটা কোনও পাউডার? কেননা দেখা যাচ্ছে এতে মশার দমন হচ্ছে না। আবার ডি. ডি. টি.-তে আতঙ্ক আছে বলে অনেকে স্প্রে করাতে রাজি হচ্ছে না। আমার প্রশ্ন, প্রথমে যে ডি. ডি. টি.-টা দেওয়া হত এবং বন্ধ করা হয়েছিল এটা সেটাই কিনা এবং এই পাউডারের উপকারিতা ও অপকারিতা কি সেটা বলবেন কি?

**শ্রী পার্থ দে :** গ্রামাঞ্চলে যেটা দেওয়া হচ্ছে সেটাকে বলা হচ্ছে ডি. ডি. টি. ৫০। হ্যাঁ, সেই একই ডি. ডি. টি.। এটা যাকে বলে মশক নিধনকারী ঔষুধ। গ্রামাঞ্চলে ডি. ডি. টি. কিভাবে ছড়ানো হবে তার কতকগুলি নিয়মকানুন আছে। সারা পৃথিবীতেই এটা নিয়ে যে নিয়মকানুন তৈরি হয়েছে আমাদের দেশে সেটাই অনুসরণ করা হচ্ছে এবং সেই অনুযায়ী সেটা ছড়ানো হয়। প্রথম যখন ব্যবহৃত হয়েছিল তখন সেটার কার্যকারিতা খুব বেশ ছিল, এটাই সকলের মত, আমাদেরও তাই মত। এখন এর বিকল্প যেটা কার্যকর হতে পারে খুব বেশি রকম সেটা হচ্ছে বায়ো-লার্ভিসাইড বা বায়ো-পেস্ট্রিসাইড। কিন্তু এটার এতই মূল্য যে এর যথেষ্ট পরিমাণে সরবরাহ নেই। এটা কোনও রাজ্যের পক্ষে ব্যাপকভাবে দেওয়াও খুব মুশকিল। আমরা অনেকদিন ধরেই—এটা সর্বভারতীয় কর্মসূচি। আপনারা জানেন যে ম্যালেরিয়ার যে কর্মসূচিগুলি, সাম্প্রতিককালে এটার নাম হয়েছে ম্যালেরিয়া—বিরোধী বা প্রতিরোধী কর্মসূচি। আগে এর নাম ছিল ম্যালেরিয়া নির্মূল কর্মসূচি। এটা এখন আর বলা হচ্ছে না যে কোনও কারণেই হোক। যাইহোক, যেটা বলছিলাম, এটা রাজ্য সরকারের পক্ষে বহন করা সম্ভব নয়। কেন্দ্রীয় সরকারেরই এটা বহন করা উচিত এবং এই প্রস্তাব আমরা অনেকবার দিয়েছি। এটা নিয়ে আলোচনাও হয়েছে। কখনও কখনও ওরা কিছুটা রাজি হন আবার কখনও পিছিয়ে যান। সাম্প্রতিককালে আপনারা জানেন, দিল্লির মন্ত্রকগুলিতো ঠিকমতোন কাজ করতে পারছে না, তাদের মতামত পক্ষে বিপক্ষে যাই হোক। খুব সম্প্রতি আমাদের প্রতিনিধিদের আমরা পাঠিয়েছিলাম, তারা এখনও ফিরে আসেননি। আমরা বায়ো-লারভিসাইড ব্যবহার করতে পারি এবং এটা আরও বেশি কার্যকর বলেই আমাদের ধারণা। তবে এই প্রসঙ্গে বলি, মশা এত ব্যাপক তাদের প্রজনন ক্ষেত্র পেয়ে যাচ্ছে যে কেবলমাত্র এই ধরনের, ঔষুধ ছড়িয়ে তাকে নিয়ন্ত্রণ করা খুব কঠিন ব্যাপার। সেইজন্য মশার জন্মানোর ক্ষেত্রটা যতটা নিয়ন্ত্রণে রাখা যায় সেই চেষ্টাটাও সঙ্গে সঙ্গে চালিয়েঁ যাওয়া উচিত। আমরা সকলেই একমত যে সার্বিকভাবে চেষ্টা করতে হবে। আর এটা পুরানো ডি. ডি. টি.। কিন্তু এই ডি. ডি. টি. এটা আমাদের ধারণা আগে যে রকম হয়েছিল একটা পর্যায়ে—দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর,

এটা ধারণা করা হয়েছিল বোধহয় ম্যালেরিয়া আর হবে না, মশককুল নিয়ন্ত্রণ করে ফেললাম। কিন্তু সেই পর্যায়ে এখন আর নেই এটা ঠিক। এটা নিয়ে ভাবনা চিন্তা চলছে।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মশককুল ধ্বংস করার জন্য সার্বিক প্রচেষ্টার কথা মাননীয় মন্ত্রী মহাশয় বললেন। আমি গ্রামাঞ্চলের একটি বিশেষ সমস্যার কথা উল্লেখ করছি। গ্রামাঞ্চলের একটি বিশেষ সমস্যার কথা উল্লেখ করছি। গ্রামাঞ্চলে যে সব এলাকায় বোরো চাষ হয় সেই সময় প্রায় ২/৩ মাস মাঠে জল জমে থাকে। সেখানে যে সমস্ত কীটনাশক ব্যবহার করা হয় তাতে দেখা যাচ্ছে মশা ধ্বংস হচ্ছে না। আপনি জানেন, পশ্চিমবঙ্গের ব্যাপক অঞ্চলে বোরো চাষ হয়। এই সময়ে কৃষি দপ্তর থেকে এমন কোনও ব্যবস্থা করা যায় কিনা যেটা খাদ্য শস্যের ক্ষেত্রে ঔষধ হিসাবে ব্যবহার করা যেতে পারে, আবার মশাকে ধ্বংস করার ক্ষেত্রেও ব্যবহার করা যেতে পারে। এই রকম কোনও প্রচেষ্টা আছে কিনা এবং যদি না থাকে তাহলে কৃষি দপ্তরের সঙ্গে এই বিষয়ে কোনও উদ্যোগ নেবেন কিনা সেটা জানাবেন কি?

**শ্রী পার্থ ঃ** কৃষি দপ্তরের সঙ্গে অবশ্যই আলোচনা হতে পারে, সেটা আমি করব, এটা বলতে পারি। কিন্তু সমস্যা যেটা হচ্ছে, কতকগুলি অসুখ চারিদিকে হচ্ছে এবং তথাকথিত যে উন্নয়ন তার সঙ্গে এটা জড়িত। আমাদের এই রাজ্যে জাপানি এনকেফ্যালাইটিস যে চেহারা নিয়েছিল, এখন অবশ্য কিছুটা নিয়ন্ত্রণ আছে। এই যে চেহারা, এটা আরম্ভ হয়েছিল যখন ব্যাপক হারে উচ্চফলনশীল চাষ শুরু হয় তার পর থেকে। কারণ মাঠে যে জল ছাড়া হত সেই জল অনেক সময় জমে থাকত। সেই জলে জাপানি এনকেফ্যালাইটিস মশা বাড়ে। এগুলি ঠিক ম্যালেরিয়া মশা যেভাবে বাড়ে সেই ভাবে বাড়ে না। আমরা কৃষককে বলতে পারব না যে, আপনি মাঠে যাবেন না। আমরা তাদের বলি যে, রাত্রি বেলায় মশারি ব্যবহার করবেন। আমাদের রাজ্যে দেখেছি যে তারা নিজেদের জীবিকা অর্জনের জন্য কাজের ক্ষেত্রে জঙ্গলে যেতে হয়। জলপাইগুলি অরণ্য অঞ্চলে, বাঁকুড়া, ঝাড়গ্রাম ইত্যাদি জায়গায়। আমরা তাদের বলি যে রাত্রে আপনারা মশারি ব্যবহার করবেন। আপনারা দেখেছেন যে, কলকাতায় যে সমস্ত এলাকায় কোনওদিন মশা ছিল না, কয়েক প্রজন্ম মশারি ব্যবহারের কথা ভাবেনি, এখন সেই সব এলাকাগুলিতে যেহেতু নুতন নির্মাণ কাজ হচ্ছে, মাটির তলা থেকে জল তোলা হচ্ছে, সেখানে অনেক সময়ে জল জমে থাকছে এবং সেই সমস্ত জায়গায় মশার বংশ বৃদ্ধি করছে। এইরকম ঘটনা ঘটছে। কাজেই এক দিকে আমাদের মশার জন্মের ক্ষেত্রগুলি নিয়ন্ত্রণ করতে হবে, অপর দিকে মানুষ যাতে এর থেকে রক্ষা পেতে পারে সেজন্য কোনও নুতন উপায় উদ্ভাবন করা যায় কিনা সেটা চিন্তা করতে হবে। মানুষ যাতে মশার কামড়ের হাত থেকে বাঁচতে পারে সেজন্য কি ধরনের রিপেলেন্ট ব্যবহার করা যায় সেটা নিয়ে আলোচনা

করে কতটা বাস্তব, কতটা সম্ভাবনা আছে, সেইভাবে করতে হবে। এমন নয় যে স্বাস্থ্য দপ্তর থেকে বলে দিলাম যে এটা করতে হবে, তা নয়। তারা কোনওটা ব্যবহার করতে পারে সেইভাবে চালাতে হবে। আমরা এটার উপরে গুরুত্ব আরোপ করেছি। কৃষি দপ্তরের সঙ্গে নিশ্চয়ই আলোচনা করতে হবে। এই আলোচনা একেবারে গ্রামস্তরে যে পঞ্চায়েত স্থায়ী কমিটি আছে, তাদের অংশ গ্রহণ করার সঙ্গে মিলিতভাবে যাতে করা যায়। শহরাঞ্চলে উদ্যোগ বেড়েছে, বহু স্বেচ্ছাসেবী সংস্থা এগিয়ে এসেছে। পৌরসভার ওয়ার্ড ভিত্তিক করা হচ্ছে, এলাকাগুলি অনেক বেশি সচেতন হয়েছে। তবে এই ধরনের একটা বড় কর্মসূচি নেওয়া শুধু একা স্বাস্থ্য দপ্তরের পক্ষে সম্ভব নয়।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, পৌরসভাগুলিকে সেই ভাবে নির্দেশ দেওয়া হয়েছে, সেখানকার ওয়ার্ড কমিটি দেখছে। কিন্তু আমার অভিজ্ঞতার কথা বলি। তমলুক পৌরসভা অঞ্চলে সাংঘাতিকভাবে মশার বৃদ্ধি পেয়েছে এবং হাসপাতালের চারিদিকে যে ড্রেন আছে সেখানে মশার উপদ্রব সাংঘাতিকভাবে বেড়েছে। এর কোনও প্রতিকার আছে কিনা জানি না। আমার বাড়তে কেউ যায় না কারণ সেখানে মশার উপদ্রব্য এত যে লোককে পালিয়ে আসতে হয়। কাজেই তমলুক পৌর সভার মশা তাড়ানোর জন্য নির্দেশ দিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এটা ঠিক যে আমাদের শহরাঞ্চলে ক্রমশ অনেক বসতি বেড়ে যাচ্ছে, সেখানে জল নিকাশির সমস্যাও বাড়ছে। এটা স্থানীয়ভাবে কিছুটা ব্যবস্থা গ্রহণ করতে হবে। পৌরসভাকে বলে এটা করানো যায়। কিন্তু পৌরসভাও খানিকটা সীমাবদ্ধতা আছে। এটা ঠিক যে শহরাঞ্চলে খুব মশার সমস্যা দেখতে পাচ্ছি। তার বিশেষ কারণ হচ্ছে, অনেক নূতন ঘর-বাড়ি গত ১০-১৫ বছর হয়েছে অপরিকল্পিতভাবে। আমি যে শহরে থাকি সেই শহরেও এই ধরনের সমস্যা হচ্ছে। এই ব্যাপারে একটা মিলিত কর্মসূচি নিতে হবে। এর পর কতটা কি হয় না হয় দেখে সরকারের তরফ থেকে নিশ্চয়ই কিছু করতে হবে এবং আরও সজাগ হতে হবে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পৌরসভা এবং রাজ্য সরকার যৌথ উদ্যোগে মশা বিনাশ করার ব্যবস্থা গ্রহণ করা উচিত। আমি একটা পৌরসভার সঙ্গে যুক্ত, আমি ভাল করে জানি এই ব্যাপারে স্বাস্থ্য দপ্তর সম্পূর্ণ অসহযোগিতা করে। আমরা বহু বার স্বাস্থ্য দপ্তরের কাছ থেকে ডি. ডি. টি. চেয়ে পাইনি। স্বাস্থ্য দপ্তর থেকে বলা হচ্ছে কাটোয়া যেহেতু ম্যালেরিয়া প্রবণ নয়, তাই এখানে ডি. ডি. টি. স্প্রে করা উচিত নয়। ম্যালেরিয়া ছাড়া অন্যান্য মশা নিধন করার ব্যাপারে

স্বাস্থ্য দপ্তর কোনও কিছু চিন্তা করছে কি?

**শ্রী পার্থ দে :** এটা ঠিক যে ম্যালেরিয়া প্রবণ এলাকা চিহ্নিত করা আছে। ম্যালেরিয়ার বিরুদ্ধে যে কর্মসূচি এই কর্মসূচিগুলি এই সব এলাকায় প্রধানত প্রযোজ্য। যে এলাকা ম্যালেরিয়া প্রবণ বলে চিহ্নিত হয়েছে সেখানে কতকগুলি নিয়ম-কানুন ভিত্তিক কাজ হয়। তার বাইরে যে ক্ষেত্র আছে সেখানে নানা ধরনের সমস্যা আছে। তার মধ্যে মশা মাছি ইত্যাদি আছে, এইগুলিকে বলা হয় মশকিউটো নুইসেন্স বা ইনসেক্ট নুইসেন্স। আপনি একজন অভিজ্ঞ মানুষ আপনি জানেন পৌরসভা একটা দায়িত্ব আছে। সবটা স্বাস্থ্য দপ্তরের পক্ষে সম্ভব নয়। আজকে এখানে আমি যে প্রশ্নে উত্তর দিচ্ছি সেটা ন্যাশনাল প্রোগ্রাম যেটা আছে সেই কর্মসূচি অনুযায়ী যে যে ক্ষেত্রে প্রযোজ্য সেই সমস্ত জায়গায় করছি। এর বাইরে করতে পারলে ভাল। কিন্তু ম্যালেরিয়া দূর করা একা স্বাস্থ্য দপ্তরের পক্ষে সম্ভব নয়, তবে যতটুকু করা যায় সেটা দেখা উচিত। কিন্তু পৌরসভার একটা বিশেষ দায়িত্ব আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় এই মশার উপদ্রব কি কি কারণে বেড়েছে সেটা বললেন। কলকাতার বহু জায়গায় কয়েকটি প্রজন্ম মশার উপদ্রব দেখেনি, সেখানেও আজকে মশার উপদ্রব মারাত্মক ভাবে বেড়ে গেছে সেই কথাও বললেন। তিনি এই ব্যাপারে যৌথ উদ্যোগ নেওয়ার দরকার, বলেছেন। আমার জিজ্ঞাস্য হচ্ছে, স্বাস্থ্য দপ্তর এই মশা নিধনের ব্যাপারে তার অধীনে যে সমস্ত হাসপাতালগুলি আছে, যে সমস্ত সরকারি হাসপাতাল আছে কলকাতার বুকে, এখানে মশার উপদ্রপ প্রচন্ড বেড়ে গিয়েছে, ম্যালেরিয়া রোগী রোগ সারাতে এল, আবার এখানে মশার কামড় খেয়ে রোগ হয়ে গেল। এই সমস্ত সরকারি হাসপাতালগুলিতে মশার উপদ্রব কমানোর জন্য আপনার দপ্তর বিশেষ কোনও ব্যবস্থা নিয়েছে কি?

**শ্রী পার্থ দে :** আপনি ঠিকই বলেছেন, কলকাতায় কতকগুলি সরকারি হাসপাতাল আছে যেগুলি ম্যালেরিয়া প্রবণ এবং এখানে ম্যালেরিয়া বাহক মশা দেখা যায়। সেইজন্য রাজভবন থেকে শুরু করে একেবারে ভবানীপুর পর্যন্ত বিস্তীর্ণ এলাকায় যে সমস্ত সরকারি হাসপাতাল পড়ে এবং সরকারি দপ্তর আছে সেখানে স্প্রে হচ্ছে। স্প্রে করলেই মশার কামড়ের হাত থেকে বাঁচা যাচ্ছে না। এই ব্যাপারে সচেতন হতে হবে। এটা গ্রামবাংলায় সম্ভব না হলেও শহরে সম্ভব, মশারি ব্যবহার করতে হবে। সরকারের তরফ থেকে ২৩ বার স্প্রে করা হচ্ছে। তা সত্ত্বেও দেখতে পাচ্ছি ম্যালেরিয়া হচ্ছে এবং তাদের মধ্যে প্যালসিপেরাম পাওয়া যাচ্ছে। দুটি দিকই করতে হবে, সরকারের পক্ষ থেকে কিছু করতে হবে এবং সেই সঙ্গে মশার কামড় থেকে বাঁচাতে হবে।

## জেলা পরিষদের মাধ্যমে পূর্ত দপ্তরের কাজ

*৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭২) **শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পূর্ত দপ্তরের কিছু কাজ জেলা পরিষদকে দিয়ে করানো হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী** ঃ

(ক) সম্প্রতি অন্যান্য দপ্তরের কিছু কাজ, যেগুলোর জন্য টাকা-পয়সা ২৫ নং চাহিদার মাধ্যমে যোগান দেওয়া হয়, সেগুলোর ভার জেলা পরিষদের উপর দেওয়া হয়েছে।

(খ) ভারতের সংবিধানের ৭৩ এবং ৭৪ ধারার সংবিধানের বিধি অনুযায়ী এই পদক্ষেপ নেওয়া হয়েছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ মাননীয় মন্ত্রী মহোদয় বললেন বিকেন্দ্রীকরণের জন্য এটা করা হয়েছে। এটা সংবিধান মেনে করেছেন। সেজন্য আমরা সাধুবাদ জানাচ্ছি। এই যে জেলা পরিষদকে দিয়ে আপনার দপ্তরের যে কাজগুলো হয়েছে, তার সময়সীমা এবং গুণগত মান রক্ষা হয়েছে কিনা, অপেক্ষাকৃত কম খরচ হয়েছে—এই রকম তথ্য আপনার কাছে আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী** ঃ বিকেন্দ্রীকরণের কাজটি সবে শুরু করেছি এবং ইতিমধ্যে যে সমস্ত কাজকর্ম হয়েছে, তাতে জেলাপরিষদ এবং আমাদের দপ্তর যৌথভাবে সেই কাজের ব্যয় বরাদ্দ নির্ধারিত করি এবং তার সঙ্গে সঙ্গে তার গুণগত মান ধরে রাখবার জন্য যারা এই কাজের দ্বারা উপকৃত হবেন, তাদের দিয়ে বেনিফিশিয়ারি কমিটি করে, বেনিফিশিয়ারি কমিটির মাধ্যমে আমরা গুণগত মান পরীক্ষা করে দেখবার ব্যবস্থা রেখেছি। আর ব্যয়বরাদ্দের ক্ষেত্রে ঠিক যে ধরনের কাজ, সেই কাজের স্পেসিফিকেশন যে রকম আছে, বরাদ্দ তেমনই হবে। কাজেই যেখানে রাস্তা নতুন করে প্রসার বাড়ানো বা তাকে শক্তপোক্ত করার কাজ নেওয়া হয়, সেক্ষেত্রে সেই স্পেসিফিকেশন অনুযায়ী বরাদ্দ করা হয়। আবার, কোনও কোনও ক্ষেত্রে মেরামতির জন্যও ব্যয়বরাদ্দ করা হয়, সেখানে কম হয়। সুতরাং যেমন যেমন কাজ সেই অনুযায়ী আমাদের প্রত্যেকটি আইটেমের রেট ধরা থাকে—যে জিনিসগুলো লাগে, বিটুমিন, পাথর বা সিন্ডার, বালি বা শ্রমিকের জন্য দেয়

অর্থ, সবই আগে থেকে আমাদের স্পেসিফিকেশন করা আছে। সেই শিডিউল অনুসারে আমরা এস্টিমেট তৈরি করি। সেই এস্টিমেট আমরা বেনিফিশিয়ারি কমিটিকে, জেলা পরিষদকে দিই। সেই অনুযায়ী তারা কাজ বুঝে নেন। সুতরাং এতে কম বা বেশি এটা বলা কঠিন। পুরনো শিডিউলে যে কাজ করছি তার দাম কম হয়েছে, আবার এখন যে শিডিউল নিয়ে কাজ চলছে তাতে ব্যয়বরাদ্দ একট বাড়বে। সুতরাং তুলনামূলক বিচার করে বলা মুশকিল আগে যা করতাম তাতে কম হত আর এখন যা করছি তাতে বেশি হচ্ছে। তবে আমরা সকলে নজরদারি করার ফলে এখন গুণগত দিক থেকে উন্নয়ন হয়েছে। আপনারা যারা আছেন, ইদানিংকালে আপনারা কাজকর্ম দেখছেন। লক্ষ্য করে দেখবেন, ইদানিংকালে গুণগত মানের দিকে লক্ষ্য করার চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আপনার দপ্তরের যে কাজগুলো জেলা পরিষদের মাধ্যমে হচ্ছে, তাতে বাজেটের কত অংশ বা পরিমাণ জেলা পরিষদের মাধ্যমে খরচের জন্য দেওয়া হচ্ছে বা হবে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এখন পর্যন্ত সাধারণভাবে নির্দিষ্ট করা হয়নি যে, বাজেটের এই পরিমাণ অর্থ জেলা পরিষদে চলে যাচ্ছে। আমি আগেই উল্লেখ করেছি যে, ডিমান্ড নং ২৫-এর যে সমস্ত কাজ, সেই কাজগুলো সাধারণ গ্রামের আমাদের ভাষায়, পি. ডবলু. ডি.-র ভাষায় 'ভিলেজ রোড' বলে। ঠিক তার ওপর থেকে আমরা বলি অর্ডিনারি ডিস্ট্রিক্ট রোড। তারপরেই থাকে মধ্যম শ্রেণী বা এম. ডি. আর.। জেলার রাস্তার মধ্যে জেলা পঞ্চায়েতের অধীনস্থ যে রাস্তাগুলো সেটা আপনার একটা মাত্র জেলা পরিষদের অধীনেই থাকবে, পাশের অন্য জেলা পরিষদকে ইনভল্ভ করে না। এই রাস্তাগুলোর ক্ষেত্রে আমরা বলেছি জেলা পরিষদের নিয়ন্ত্রণাধীনে থাকবে এবং তাতে সুবিধা। ২৫ নং ডিমান্ড অনুযায়ী এই টাকার যে বরাদ্দ হয় এবং অ্যাকাউন্ট তাতে ওই ডিমান্ড অনুযায়ী ওর অ্যাডজাস্ট জেলা পরিষদে হয় এবং জেলা পরিষদই দায়িত্বপ্রাপ্ত আছেন। এবং এতে তাদের টাকা মেলাতেও সুবিধা। সেই কারণে অন্যান্য যে সমস্ত ডিমান্ড রয়েছে যেমন স্টেট হাইওয়ে, কোনও ক্ষেত্রে মেজর রোডগুলো এই ২৫ নং ডিমান্ডের অধীনে নয়। সেইজন্য বিকেন্দ্রীকরণের প্রাথমিক ধাপ অনুযায়ী ২৫ নং এর ব্যয়গুলো জেলা পরিষদই নিয়ন্ত্রণ করবে এই প্রস্তাব আমরা দিয়েছি। সেইভাবে ব্যয়বরাদ্দের ভাগও হয়ে থাকে। যেহেতু জেলা পরিষদের কোনও পরিকাঠামো নেই সেই কারণে আমাদের যে ইঞ্জিনিয়ারিং বিভাগ আছে, তাদের দিয়েই তারা কাজ করাচ্ছেন। আমাদের যে বাস্তুকার এবং প্রযুক্তিবিদরা আছেন, তারা জেলা স্তরে পঞ্চায়েতের এক্স অফিসিও স্টাফ হিসাবে কাজ করবে এই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সেইভাবেই অর্ডার বেরিয়েছে। তারা যেমন পূর্ত দপ্তরের অধীনে থাকবেন তাদের অ্যাপয়েন্টমেন্ট, ট্রান্সফার এবং এ. সি. আর. পূর্ত

দপ্তরের হাতে থাকবে, তেমনি কাজের ক্ষেত্রে জেলা পরিষদ তাদের যে কোনও কাজের দায়িত্ব দিলে সেই কাজও তাদের করতে হবে এবং সেই কাজ করতে তারা বাধ্য থাকবেন। জেলা পরিষদে টেকনিক্যাল স্টাফ হিসাবে পঞ্চায়েতের এক্স অফিসিও স্টাফ হিসাবে কাজ করবে। এই অর্ডার অনুযায়ী জেলা পরিষদের অধীনে থেকে কাজ করতে হবে। তারা পূর্ত দপ্তরের অধীনে থেকে কাজ করে এবং জেলা পরিষদের অধীনে থেকে কাজ করে তাতে জেলা দপ্তরের সঙ্গে জেলা পঞ্চায়েতের সম্পর্ক গড়ে উঠেছে এবং যে পরিকাঠামো গড়ে তোলার জন্য দায়িত্ব তাদের হাতে দিয়েছি তারা সেই দায়িত্ব গ্রহণ করেছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** এই পর্যন্ত জেলা পরিষদগুলোকে আপনার দপ্তর থেকে কত কোটি টাকা দেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** কত টাকা সব জেলা পরিষদকে দেওয়া হয়েছে বলা মুশকিল। বিকেন্দ্রীকরণের মাধ্যমে এটা করা হচ্ছে বলেই বলা মুশকিল। আপনি লিখিতভাবে জানাবেন তখন আমি জেলাওয়ারি হিসাব জানিয়ে দেব।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ৭৩-৭৪-তম সংবিধান সংশোধন রেখে ক্ষমতার বিকেন্দ্রীকরণের জন্য জেলা পরিষদের মাধ্যমে পূর্ত দপ্তরের বিভিন্ন কাজকর্ম করা হয়। আমরা যেটা দেখতে পাচ্ছি সেটা হচ্ছে যে, জেলা পরিষদে কন্ট্রাক্টর বা ঠিকাদার ঠিকাদাররা কাজ করে চলেছে, কিন্তু আপনি বলেছিলেন যে, জেলা পরিষদে কন্ট্রাক্টর বা ঠিকাদার নিয়োগ হবে না। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই কন্ট্রাক্টর বা ঠিকাদার নিয়োগের ফলে কাজের গুণগত মান ক্রমশ নেমে যাচ্ছে। তার নিদর্শন হিসাবে জলপাইগুড়ি জেলার সার্কিট হাউস এবং ডাক বাংলো। সেখানে এতই অব্যবস্থা যে বাথরুমে জল জমে থাকছে, ছাদে জল জমে থাকছে, এই যে বিকেন্দ্রীকরণের নামে জেলা পরিষদকে কাজ দেওয়া বন্ধ হয়েছিল, সেখানে ঠিকাদারি প্রথা বন্ধ হবে কিনা, কাজের গুণগত মান বৃদ্ধির ব্যাপারে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** ঠিকাদারি প্রথা বিলোপ হবে, এই রকম কোনও নীতি গ্রহণ করা হয়নি। জেলা পরিষদ তারা প্রত্যক্ষভাবে কোনও কাজ করতে পারেন কিনা সেটা পরীক্ষামূলক ভাবে বিচার বিবেচনা করবার কথা বলা হয়েছে। এবং আমাদের দপ্তরকে বলা হয়েছে যে আমরা কেন, এখানে বিশাল কোনও কাজ নয়, কিন্তু তারা পারেন এমন কোনও কাজ রাস্তা বা কোনও একটা ছোট ধরনের ব্রিজ, এই ধরনের কাজ জেলা পরিষদকে দিতে পারেন কিনা এবং সেইক্ষেত্রে জেলা পরিষদ তাদের যে একজিকিউটিভ

ইঞ্জিনিয়ার আছেন তাদের দিয়ে এবং জেলার শ্রমিকরা আছেন তাদেরকে ব্যবহার করেই তারা সেই কাজ করতে পারেন। আমরা এখানে দপ্তর থেকে মেটিরিয়ালস সাপ্লাই করতে পারি, বিটুমিন আমরাও দিই, কোনও কোনও ক্ষেত্রে স্টোনচিপস দিই, আমরা সেই মেটিরিয়ালস সরবরাহ করি। ওদের সঙ্গে হাত মিলিয়ে আমরা এই ধরনের কাজ করতে পারি কিনা—এই ধরনের বলা আছে, আমরা এটা মেনে নিয়েছি, আমরা বলেছি কোনও জেলা পরিষদে প্রত্যক্ষভাবে একটা কাজ, একটা ছোট বিল্ডিং বলুন বা একটা ছোট ব্রিজ বা বড় ধরনের বক্স কালভার্ট বা স্বল্প বরাদ্দ হিসাবে কোনও কাজের প্রত্যক্ষ দায়িত্ব গ্রহণ করেন তাহলে আমরা জেলা পরিষদকে সেই দায়িত্ব দেব। এখন জেলা পরিষদ প্রত্যক্ষভাবে নিজেরা করবেন, এই রকমভাবে কোনও কাজ তারা করেছেন কিনা সেটা আমাদের জানা নেই। তবে আমাদের দপ্তরে সেই রকম প্রস্তাব আসেনি। বরঞ্চ পরিকাঠামোর দিক থেকে জেলায় যেহেতু সেই পরিকাঠামো গড়ে ওঠেনি, সেইহেতু আমরা এই ধরনের কথা বলতে পারি, জেলা পরিষদ বরঞ্চ আমাদের বলছেন যেগুলি জেলা পরিষদের কাজ, তাদের করবার কথা, হয়ত করেছেনও আগে, কাজটা, কিন্তু অসম্পূর্ণ থেকে গিয়েছে, এইরকম কাজে আমাদের সহায়তা দিতেন, এবার পরিকাঠামোর দিক থেকে সহায়তা দিয়ে সেই কাজটা তুলে দিন। এখানে আমরা জেলা পরিষদের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িয়ে পড়ি। এখানে আর ওদের কাজ আমাদের কাজ ডিফারেন্ট করছি না। আমরা মনে করছি আমাদের যে পদ্ধতি জানা আছে, আমরা ডিপার্টমেন্টালি ছোটখাট কাজ করতে পারি। অডিট এখানে ছেড়ে দেবে। ডিপার্টমেন্ট কাজ করার মানে ডাইরেক্ট টাকা ড্র করে নেওয়া, এতে অফিসার লক্ষ লক্ষ টাকা ড্র করবে। এক্ষেত্রে এ. জি.-র পারমিশন লাগে। ছোট ছোট কাজে প্যাচওয়ার্কে যেখানে প্রয়োজন হয়ে পড়ে অর্থের সেই ক্ষেত্রে লিমিটেড টাকার প্রশ্ন যদি আসে সেটা করা সম্ভব কিন্তু যেখানে লক্ষ লক্ষ টাকার প্রশ্ন সেখানে ড্রইং অফিসার সেই টাকা তুলে নিয়ে খরচ করবেন এটায় এ. জি. পারমিশন দেয় না। এক্ষেত্রে অসুবিধা আছে। এবং অসুবিধা আরও যেগুলি হয় সেটা হচ্ছে যে সমস্ত শ্রমিক কাজ করবে, তাদেরকে ডেলি টাকা দিয়ে দিতে হবে এবং কিছু পারচেজ করার থাকলে সেটা এজেন্সি করতে পারে, সেইজন্য এখানে এজেন্সি থাকলে সুবিধা হয়। তারা এর এগেনস্টে বিল সাবমিট করেন, অফিসাররা সেইগুলি সমস্ত দেখে শুনে বুঝে বিল পাস করেন এবং তারপরে এন. ও. সি.-তে যায় এবং ট্রেজারি থেকে কনকারেন্স নিয়ে বিলের মাধ্যমে চেক হিসাবে সেটা এজেন্সির হাতে যায়। এইগুলি অফিসারের মাধ্যমে হয় না। এতে অন্য কোনও স্কোপও থাকে না, সমস্তটা অ্যাকাউন্টেন্ট এর মাধ্যমে চেক হিসাবে পৌছায় এজেন্সির কাছে। সমস্তটা বেঁধে দেওয়া আছে। প্রত্যক্ষভাবে টাকা ড্র করার জন্য সেই সুযোগ আমাদের নেই, ডিপার্টমেন্ট-এরও নেই। এইক্ষেত্রে জেলা পরিষদকে যদি এজেন্সি ডিক্লেয়ার করে দিয়ে এবং তারা এই ধরনের কাজের

দায়িত্ব নিতে থাকেন তাহলে ঠিকাদার প্রথা যেটা আছে সেখানে এটা ব্যবহার করা যেতে পারে।

প্রত্যক্ষভাবে দায়িত্ব গ্রহণ করে জেলা পরিষদ যদি কাজগুলো করে তাতে গুণগত মানই বলুন বা অর্থের অপচয় বলুন, সেটা রোধ করা যেতে পারে। জেলা পরিষদকে প্রত্যক্ষভাবে কাজের দায়িত্ব নেওয়ার কথা বলা হয়েছে, তারা ধীরে ধীরে সেইভাবে নিজেদেরকে প্রস্তুতি নিচ্ছে। বর্তমানে জেলা পরিষদগুলো পরিকাঠামোর দিক থেকে প্রস্তুত নন, তাদের আমরা সহায়তা দিয়ে এই কাজগুলো করছি। জেলা পরিষদের যে সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার বা অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার—একজন হলেও আছেন—তাদেরকে ব্যবহার করে আমরা সেই কাজগুলো করে দিতে রাজি হয়েছি। আমরা সেই ধরনের কোনও প্রস্তাব পেলে কাজ করে দেব। তবে এই মুহূর্তে ঠিকাদারদের বাদ দিয়ে কাজ করা সম্ভবপর নয়।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, জেলা পরিষদ পি. ডব্লু. ডি.-র কাজকর্ম করবে এবং সেই কাজগুলো ঠিক ঠিক হচ্ছে কিনা তা খতিয়ে দেখবেন। আমরা যখন বিধানসভায় প্রশ্ন করব, তখন কোনও মন্ত্রীর কাছে প্রশ্ন করব সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** বিকেন্দ্রীকরণের মাধ্যমে আমাদের এখানে যে ব্যবস্থাটা করা হয়েছে তাতে শুধু আমাদের দপ্তর নয়, জেলা পরিষদ অনেকগুলো দপ্তরের কাজই দেখাশুনা করবে। সমস্ত দপ্তরগুলোই প্রায় চলে যাচ্ছে, যেরকম ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট, ফিশারি ডিপার্টমেন্ট, ক্ষুদ্র ও কুটির শিল্প, সুতরাং ইলেভন এবং টুয়েলভ শিডিউলে যা আছে সেভেনটি থ্রি এবং সেভেনটি ফোর অ্যামেন্ডমেন্ট মেজর পার্টটা দিয়ে দিতে হবে। জেলা পরিষদের হাতে সেটা ধাপে ধাপে দিতে হবে। জেলা পরিকল্পনা কমিটি জেলায় করা হয়েছে, তার সঙ্গে সঙ্গে ডি. পি. সি. সি. নামে আরেকটি সংগঠন জেলায় আছে। ডি. পি. সি. যে কাজগুলো করবেন বলে ঠিক করবেন, ডি. পি. সি. সি. সেই কাজগুলো দেখবেন। যদি এরা সহমত না হন, তাহলে সেটা মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন। মুখ্যমন্ত্রী সেখান থেকে সমাধানের একটা নীতি গ্রহণ করবেন। আর যেখানে যে কাজগুলো হয়েছে বা হচ্ছে, তার প্রোগ্রেস কি তার রিপোর্ট জেলা পরিষদ গ্রহণ করবেন এবং রিপোর্টের একটা কপি সংশ্লিষ্ট দপ্তরকে পাঠিয়ে দেবে। সুতরাং যে দপ্তরের সঙ্গে মিলে কাজটা হচ্ছে সেই সংশ্লিষ্ট দপ্তরকেই আপনারা প্রশ্ন করবেন, তারাই জবাব দেবেন। সেইসব কাজের ব্যাপারে সুনির্দিষ্টভাবে তথ্য আপনারা দেবেন, জেলা পরিষদের সঙ্গে

আমাদের বসবার বন্দোবস্ত একটা আছে, সেখানে আমরা ঐ কথাগুলো আলোচনা করব এবং ভালমন্দ যা কিছু আছে সেটা সংশোধনের দায়িত্ব আমরা গ্রহণ করব। কাজেই, কাজগুলো এখন ওরা করলেন ঠিকই, কিন্তু সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর কাছে যেহেতু এই খবর পাঠিয়ে দেওয়া হবে, সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী হাউসে জানিয়ে দেবেন। আর কোনও পদ্ধতি নেই।

**শ্রী জটু লাহিড়ি ঃ** যাদের উপর কাজের দায়িত্ব দেওয়া হবে, তাদের সেই কাজ করার মতো টেকনিক্যাল এক্সপার্ট আছে কিনা সেটা প্রথমে দেখা দরকার। পি. ডব্লু. ডি.-র নিজস্ব এক্সপার্ট আছে, কিন্তু কাজটা ত্বরান্বিত করার জন্য জেলা-পরিষদকে দিচ্ছে। এই কাজগুলো তদারকি করার জন্য জেলা-পরিষদের টেকনিক্যাল এক্সপার্ট আছে কিনা, আর যদি না থাকে তাহলে এইগুলো দেখার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** জেলা-পরিষদের সেই ধরনের পরিকাঠামো নেই। যা আছে, তা অতি সামান্য। এটা বাড়াবার চেষ্টা হচ্ছে। যেমন ইতিমধ্যে ঠিক হয়েছে প্রত্যেক ব্লকে একজন করে সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার নেওয়া হবে। এই পদগুলো অলরেডি ক্যাবিনেটে ক্লিয়ার হয়ে গেছে, পি. এস. সি. থেকে নেওয়া হবে, ইন্টারভিউ হয়ে প্যানেল তৈরি হবে। তেমনি জেলা স্তরে সহকারী ইঞ্জিনিয়ারের কথাও বিবেচিত হচ্ছে। এর সঙ্গে সঙ্গে বিভিন্ন দপ্তর, যেমন—পি. ডব্লু. ডি., বিদ্যুৎ দপ্তর, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং, ইরিগেশন, সমস্ত দপ্তরের যে কারিগরি পরিকাঠামো আছে, সেইগুলোও ওরা ব্যবহার করবে। অর্থাৎ, যেগুলো নিজস্ব দপ্তরের হয়ে কাজ করত, তারা জেলা-পরিষদের হয়ে কাজ করবে। এই ভাবে গ্যাপটা মিলিয়ে দেওয়া হচ্ছে। এইগুলো সবই প্রাথমিক ধাপ, এরপর এইগুলো আরও মজবুত করার চেষ্টা করতে হবে। এতদিন তাদের কাজের বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর কাছেই তা তুলে ধরতেন, এখন তারা সংশ্লিষ্ট মন্ত্রীকে বলতে পারেন বা জেলা-পরিষদকেও বলতে পারেন। দরকার মতো সংশ্লিষ্ট দপ্তরের ইঞ্জিনিয়ারকে ডেকে জেলা-পরিষদ বলতে পারে কাজটা করতে। প্রাথমিকভাবে কিছুটা অসুবিধা হলেও আমাদের মেনে নিতে হচ্ছে। আর, বিকেন্দ্রীকরণ যদি চাই, তাহলে এছাড়া উপায়ও নেই। পরিকাঠামো দুর্বল হলেও সেই দিয়েই কাজটা করতে হবে, এবং আমাদের যে পরিকাঠামো আছে, তাকে সহযোগিতা করতে হবে। আমাদের যে পরিকাঠামো আছে, তা দিয়ে তাদের সহযোগিতা করতে হবে। এটাই হচ্ছে সরকারি নির্দেশ। সেই অনুসারেই আমরা কাজ করার চেষ্টা করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী অসিত মিত্র ঃ** আপনি মন্ত্রী মহাশয়, নানাভাবে বোঝানোর চেষ্টা করেছেন যে,

জেলা পরিষদের সঙ্গে আপনার দপ্তরে সমন্বয় গড়ে উঠেছে। একই সঙ্গে আপনি ৭৩ এবং ৭৪ নাম্বার সংবিধানের সংশোধনের কথা বলেছেন, ব্যাপারটা ভালভাবে সাজিয়ে এনেছেন। কিন্তু আসল ব্যাপারটা আমরা জানি। সেই সব খবর তো খবরের কাগজে পেয়েছি। আপনার দপ্তরের অসহায়তার খবর কি আপনি রাখেন? আপনি কি জানেন যে, আপনার দপ্তরের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার সুপারিন্টেন্ডেন্ট ইঞ্জিনিয়ার, যারা পরিকল্পনা তৈরি করছেন, মানুষের দাবি মতো করছেন, তাদের টাকা ভিক্ষা করার মতো মাথা নিচু করে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কাছে দাঁড়াতে হয়। যে কাজেরই জন্য টাকা চান, তখন কাজ করতে পারে না, তা রাস্তা সারানোর ক্ষেত্রেই হোক বা নতুন রাস্তা তৈরির ক্ষেত্রেই হোক। আমার বক্তব্য হচ্ছে ইনফ্রাস্ট্রাকচারহীন জেলা পরিষদের হাতে এই কাজ না দিয়ে, সেখানে মাত্র একজন ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ার আছেন, জেলা পরিষদের নিজস্ব অনেক কাজ আছে, আপনার দপ্তরই এই কাজ করুক এবং পি. ডবলু. ডি.-র নিজস্ব সত্ত্বা নিয়ে, সেখানে যে সমস্ত ইঞ্জিনিয়ার আছেন, তাদের ব্যবহার করলে অনেক কাজ করতে পারবেন। এই নিয়ে কি আপনি কোনও চিন্তাভাবনা করছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমি আগেই বলেছি যে, সংবিধানে যেটা সংশোধিত বিধি এসেছে, সেটা আমরা মানতে বাধ্য এবং সেটা আমরা কিভাবে করব, সে প্রশ্ন অবশ্যই থাকে। তবে আমাদের সরকার ঠিক করেছেন যে, আমরা এটা করব ধাপে ধাপে এবং তার প্রত্যকটা ধাপ এর হিসাব আমরা করে ফেলেছি। ২৫ নাম্বার ডিম্যান্ডে যেটা বলা হয়েছে—অর্ডিনারি ডিস্ট্রিক্ট রোড, ভিলেজ রোডে যে টাকা ব্যয় বরাদ্দ থাকে, সেটা এখন জেলা পরিষদের হাতে দেওয়া হচ্ছে এবং বাকিটা ওদের সঙ্গে সমন্বয়ে কাজ করব। সমন্বয় সাধনের জন্য ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কাছে যেতে হবে এবং ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি হচ্ছে একটা পিউপলস রিপ্রেজেন্টেটিভ একটা ইলেক্টেড বডি। তার স্ট্যাটুটারি রাইট আছে। কাজেই অগের মতো নমিনেটেড বডি বা এইরকম ধরনের বডি নয় এবং সংবিধান তাকে সেই মর্যাদা দিচ্ছে। সেই কারণেই ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কাছে দাঁড়াতে হবে, সেটাতে মর্যাদার কোনও প্রশ্ন নেই। বা মাথা নিচু করে দাঁড়ানোর কোনও প্রশ্ন নেই। যেহেতু এটা ইলেকটেড বডি, সেহেতু জেলা স্তরই মূল পরিকল্পনা করবে এবং বিকেন্দ্রীকরণ করে বলা হয়েছে যে, গ্রাসরুট লেভেল থেকে করা দরকার। আপনারা সকলেই জানেন যে, গ্রাস রুট লেভেলে স্ট্রেনদেন করা দরকার। টাকার ফান্ড তারাই পাঠাবেন। ডি. পি. সি. সামনে রেখে আমরা কাজ করছি, তাতে মাথা নিচু করার প্রশ্ন নয়। কাজটাই এখানে বড় এবং কাজটা জেলার মানুষই করবে এবং নিজেদের ব্যাপারটা বুঝে নেবেন, এটাই প্রত্যাশিত।

**শ্রী মোজাম্মেল হক ঃ** স্যার, আমার এলাকায় কাজ হচ্ছে। পি. ডবলু. ডি. রোডসে

দেখছি যে, সেখানে কি কাজ হচ্ছে বা কি কাজ হওয়ার কথা, সেটা আমরা কিছুই জানি না। আমরা জানি যে, জেলা পরিষদের মাধ্যমে যে সমস্ত কাজ হয়, তাতে বেনিফিশিয়ারি কমিটি তৈরি হয়। এইরকম কি ভাবনা-চিন্তা আছে যে বেনিফিশিয়ারি কমিটি তৈরি করে সংশ্লিষ্ট এলাকায় পদাধিকারী, জনগণকে নিয়ে স্কীম ডিটেল বিধায়ককে জানানো, গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতিকে জানানোর বিষয়ে কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** অবশ্যই আছে। কেন জানাননি, কে জানাননি, আপনার যদি সুনির্দিষ্ট অভিযোগ থাকে, থাকলে আপনি জানান। নিশ্চিতভাবেই বেনিফিশিয়ারি কমিটি করতে বলেছি কমপিটেন্ট লোকদের নিয়ে। সাধারণ বেনিফিশিয়ারি কমিটিতে একটা হট্টগোল হয়ে যায়। এমন লোক থাকে যারা টেকনিক্যাল ব্যাপারটা বোঝে না। না বুঝে অনেকে কথা বলে ফেলে। একজন অফিসারকে হেকল হতে হয়। সেজন্য জেলা পঞ্চায়েতের সঙ্গে কথা বলেছি যে কাজই করুন, সভাধিপতিকে জানাবেন, সভাধিপতি সংশ্লিষ্ট প্রধান বা পঞ্চায়েত সমিতি হোক বা পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ যে স্তরে মনে করবেন আমাদের টোটাল শিডিউল স্পেসিফিকেশন সমস্ত তাদের জানিয়ে দেবেন এবং কমপিটেন্ট যাদের মনে করবেন তারা সেই স্তরে জানিয়ে দেবেন। আমাদের ইঞ্জিনিয়াররা ভুল বঝতে পারে, মোটিভেশন থাকতে পারে। সভাধিপতি ছাড়াও বেনিফিসিয়ারি কমিটি করার ক্ষেত্রে পঞ্চায়েত সমিতির সদস্য, গ্রাম পঞ্চায়েত এর প্রধান সবাই থাকা দরকার। বিধায়কদেরও থাকা দরকার। আমরা এটাই প্রিন্সিপ্যালই ঠিক করে দিয়েছি। জেলা পরিষদের সদস্য, পঞ্চায়েত সমিতি, গ্রামের প্রধান এবং বিধায়ক এই স্তরের যারা দায়িত্বশীল প্রতিনিধি তারা বেনিফিসিয়ারি কমিটিতে অন্তর্ভুক্ত হবেন। এই কাজ করার ক্ষেত্রে যদি বেনিফিসিয়ারি কমিটি করা হয়ে থাকে আপনাদের বিষয়টা জানাতেই হবে। আপনি নির্দিষ্টভাবে অভিযোগ করলে বিষয়টা দেখা হবে।

## কলকাতায় ম্যালেরিয়া আক্রান্ত রোগীর সংখ্যা

*৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪১) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৯ (ফেব্রুয়ারি পর্যন্ত) কলকাতা শহরে ম্যালেরিয়ায় আক্রান্ত রোগীর সংখ্যা কত ; এবং

(খ) উক্ত সময়ে ম্যালেরিয়া এবং ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে কত জনের মৃত্যু হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ১৯৯৭ সালে ৩৪,৫০৪ ১৯৯৮ সালে ৫৪,৬৬৯ এবং ১৯৯৯ সালে ১,২৬১ জন। (ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত)

(খ) ১৯৯৭ সালে ৩৮ জন, ১৯৯৮ সালে ৫৩ জন এবং ১৯৯৯ সালে ১ জন (ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৯৭ সালে ৩৪ হাজার, ৫শো ৪ জন ম্যালেরিয়াতে আক্রান্ত হয়েছিল, ৯৮-তে ৫৪ হাজার ৬৬৯ জন আর ৯৯ ফেব্রুয়ারি পর্যন্ত ১ হাজার ২৪১ জন এবং এই সময়ে মারা গিয়েছেন যথাক্রমে ৩৬,৫০১ জন। এটা কি সরকারি হাসপাতালের হিসাব না নার্সিং হোম সহ বেসরকারি যে হাসপাতালগুলোতে যারা মারা গিয়েছেন তাদের হিসাবও আছে?

**শ্রী পার্থ দে ঃ** বাড়ির কথা টাতো আমি বলতে পারব না। ম্যালেরিয়া যেহেতু নোটিফায়েড ডিজিজ। এগুলো হলে নার্সিং হোম বা লাইসেন্সড ক্লিনিক্যাল এস্টাবলিশমেন্টে যদি কারওর মৃত্যু হয়ে থাকে, তাহলে সেটা সরকারকে জানাতে হয়। এটাই হচ্ছে সরকারি রিপোর্ট। বাড়ির রিপোর্ট সংগ্রহ করার ব্যবস্থা তো আমাদের নেই।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ম্যালেরিয়া ইরডিকেশনের জন্য ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন যে কার্য প্রণালী নির্ধারিত করে দিয়েছে। রাজ্য সরকারের তরফ থেকে "হু"র সেই নির্দেশনামা কতখানি পালন করা হয় এবং এর ফলে ম্যালেরিয়া আক্রান্ত এবং মৃতের সংখ্যা কমেছে না একই জায়গায় আছে না বেড়ে যাওয়ার প্রবণতা দেখা দিয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** নতুন যে প্রোটোকল হয়েছে ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেনের ম্যালেরিয়া প্রোগ্রাম, একে বলা হচ্ছে অ্যান্টি ম্যালেরিয়া প্রোগ্রাম। আমি আগের প্রশ্নের উত্তরে বলেছি। এর দুটো দিক আছে। একটা হচ্ছে কি করে নিয়ন্ত্রণ করা যাবে, কি করে কমানো যাবে, কি করে মশা কমানো যাবে, মশার কামড় থেকে কি করে বাঁচানো যাবে।

আরেকটা উল্লেখযোগ্য দিক হল জ্বর হওয়ার সঙ্গে সঙ্গে ম্যালেরিয়া হতে পারে এই আশঙ্কা করে প্রিজামটিভ ট্রিটমেন্ট-এর সমস্ত ব্যাপারেই সরকারের তরফ থেকে সরবরাহ করা হয়। দ্বিতীয়ত, যাদের রক্তে এই ম্যালেরিয়ার পরজীবী পাওয়া যাবে তাদের রেডিক্যাল ট্রিটমেন্ট হলে আর তারা বাহক থাকবেন না। এর উপর জোর দেওয়া হয়েছে এবং এর প্রচারও করা হচ্ছে। এটাতে অনেকটা সুফল পাওয়া গেছে বলে আমার ধারণা, তবে এতে আমাদের আত্ম সন্তুষ্টির কোনও সুযোগ নেই।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, এর আগে আপনি একটা লিখিত প্রশ্নের উত্তরে বলেছিলেন ১৯৯৮ সালে ম্যালেরিয়া ও ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় ৭৫ জন মারা গেছে। আর আজকে বলছেন ৫০ জন মারা গেছে। এটা হেরফের হচ্ছে কেন?

**শ্রী পার্থ দে ঃ** এটা সারা পশ্চিমবঙ্গের হিসাব বলছি। এই সংখ্যাটা হেরফের হতে পারে, কারণ যা নিয়ম আছে সেই অনুযায়ী এটা ভেরিফাই করা হয়। তবে আমি এখন যেটা বললাম সেটাই চূড়ান্ত।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** বর্ষা শুরু হয়েছে এবং সাধারণ ভাবে স্বচ্ছ জলেই মশা বেশি জন্মায়। এই বর্ষাকে সামনে রেখে এই বছরে ম্যালেরিয়া ইরাডিকেশনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং সাধারণ মানুষের জন্য অ্যাওয়ারনেস প্রোগ্রামের জন্য কি কি পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রী পার্থ দে ঃ** সাধারণভাবে প্রচার করা হচ্ছে, পৌরসভায় যে ওয়ার্ডগুলি আছে সেখানে, প্রত্যেকটি এলাকায় যে ক্লিনিক বা ওষুধ বিতরণ কেন্দ্র আছে সেখানে এবং ক্লাব ও সংগঠন তাদের নিয়ে প্রচার করা হয় বর্ষায় কোথায় কোথায় জল জমলে সেখানে মশা জন্মায়। এর সাথে স্কুল ও কলেজগুলিকে জড়িত করে করার চেষ্টা করা হচ্ছে। স্কুল এবং কলেজগুলিকে কিছু দিন আগে থেকে নিয়ে শুরু করা হয়েছে এবং কলকাতা কর্পোরেশনের মেয়র তিনিও যুক্ত হয়েছেন। স্কুলে শিক্ষক বা প্রধানদের নিয়েও স্কুলের ভিতরে এবং বাইরে যেখানে ছেলেরা বাস করে সেখানে যাতে নজর রাখতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। এছাড়া কর্পোরেশন এবং রাজ্য সরকারের মিলিত কর্মী—যারা আছেন তারা দেখেন যে জল জমছে কি না, সেখানে তারা বাড়ির মালিককে বলেন যে এটা নিষ্কাশন করুন। কিছু আইন আছে কর্পোরেশনে কিন্তু সেটা জটিল। সে রকম কিছু ব্যবস্থা নেওয়া হয় যারা ইচ্ছাকৃত জল জমিয়ে রাখেন। এই রকমের যে যে চিহ্নিত এলাকা আছে, প্রত্যেকবারই নতুন করে এলাকা চিহ্নিত করা হয় এবং সেই এলাকায় সীমাবদ্ধ যে স্প্রেয়িং মেটিরিয়াল আছে সেটা স্প্রে করতে আরম্ভ করেছে। এই কর্মসূচি এক মাস ধরে চলছে। এর পাশাপাশি এর প্রচারও চলছে। এতে যাতে বেশি মানুষ অংশগ্রহণ করে সেটাই আমরা চাইছি। এর পাশাপাশি জন প্রতিনিধি তারাও যুক্ত হতে পারেন। যারা কাজ করছে তাদের কাজকর্মের কতটা কি হচ্ছে সেটা দেখতে পারেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** এটা সরকার এবং কর্পোরেশন যৌথভাবে করছেন এবং করার পরও দেখা যাচ্ছে যে সমস্যার মোকাবিলা করতে পারছেন না। অনেক এন. জি. ও. আছে, যেমন লায়ন্স ক্লাব, রোটারি ক্লাব বা প্রতিষ্ঠিত অনেক এন. জি. ও. যারা

সামাজিক দায়-দায়িত্ব নিয়ে কাজ করেন। সরকারের তরফ থেকে তাদের যুক্ত করে এই ইরডিকেশনের পার্মানেন্ট সলিউশনের জন্য তাদের ইনভলভ করবেন কি না বা কোন কোন ক্ষেত্রে তাদের নিচ্ছেন?

**শ্রী পার্থ দে ঃ** এতে এন. জি. ও.-রা জড়িত আছেন এবং এন. জি. ও., ক্লাব—তাদের সঙ্গে আমাদের নিয়মিত যোগাযোগ আছে।

## Starred Questions
## (to which Written answers were laid on the Table)

### শ্রমিক ভাতা

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৩) **শ্রী তপন হোড় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বন্ধ কল-কারখানাগুলিতে শ্রমিক-ভাতা পাবার জন্য কতজন আবেদন করেছেন ;

(খ) উক্ত আবেদনের ভিত্তিতে কতজনকে (৩১-১-৯৯ পর্যন্ত) ভাতা প্রদান করা সম্ভব হয়েছে ; এবং

(গ) উক্ত ভাতা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'শ্রমিক ভাতার' কোনও প্রকল্প সরকারের নেই। ফাউলাই প্রকল্পে ৩১/১/৯৯ পর্যন্ত ২৮,৫০০ জন শ্রমিক আবেদন করেছেন।

(খ) ফাউলাই প্রকল্পে ২০,৫০০ জন শ্রমিককে আর্থিক সাহায্যে দেওয়া সম্ভব হয়েছে।

(গ) না।

### সুইডেনের অর্থ সাহায্যে রাস্তাঘাট সংস্কার

*৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৬) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার রাজ্যের রাস্তাঘাট সংস্কারের জন্য সুইডেনের

কাছে অর্থ সাহায্য চেয়েছে ;

(খ) সত্যি হলে, সুইডেনের কাছে পূর্ত দপ্তরের কাজের জন্য কি শর্তে সাহায্য চাওয়া হয়েছে ; এবং

(গ) উক্ত অর্থ সাহায্যের ক্ষেত্রে ভারত সরকারের সম্মতি পাওয়া গিয়েছে কি না?-

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সমস্ত বিষয়টি প্রস্তাবাকারে বর্তমানে ভারত সরকারের বিবেচনাধীন আছে।

## হাসপাতালগুলিতে ম্যানেজমেন্ট বোর্ড গঠন

*৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৭) **শ্রী মোজ্জাম্মেল হক (হরিহরপাড়া) এবং শ্রী ইউনুস সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রতিটি হাসপাতাল এবং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সরকার সুষ্ঠুভাবে পরিচালনার জন্য ম্যানেজমেন্ট বোর্ড গঠন করেছে ; এবং

(খ) সত্যি হলে, কাদের নিয়ে উক্ত বোর্ডটি গঠন করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি হাসপাতাল স্থায়ী সমিতি (Hospital Standing Committee) ও ব্লক পর্যায় সমিতি (Block Level Committee) গঠিত হয়েছে।

(খ) হাসপাতাল স্থায়ী সমিতি নিম্নলিখিত সদস্যদের নিয়ে গঠিত হয়েছে ঃ—

(১) স্থানীয় বিধায়ক

(২) জেলা পরিষদের স্বাস্থ্য কর্মাধক্ষ্য

(৩) হাসপাতালের অধ্যক্ষ

(৪) সরকার মনোনীত প্রতিনিধি (একজন)

(৫) পৌরসভার সভাপতি অথবা তার মনোনীত প্রতিনিধি

(৬) স্থানীয় কাউন্সিলর (কেবল কলকাতার ক্ষেত্রে প্রযোজ্য)

(৭) জেলা স্বাস্থ্য সমিতির। কলকাতা পৌর নিগমের দু'জন মনোনীত সদস্য।

(৮) পি. ডব্লিউ. ডি. এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার বা তার মনোনীত সদস্য।

(৯) জেলা মুখ্য স্বাস্থ্য অধিকারি কর্তৃক মনোনীত একজন মেডিক্যাল অফিসার

(১০) একজন মহিলা সদস্যা।

ব্লক পর্যায় সমিতি নিম্নলিখিত সদস্যদের নিয়ে গঠিত হয়েছে ঃ—

(১) গ্রাম পঞ্চায়েতের প্রধান

(২) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের দায়িত্বপ্রাপ্ত মেডিক্যাল অফিসার।

(৩) স্বাস্থ্য দপ্তর কর্তৃক মনোনীত ৩ জন সদস্য।

(৪) মাল্টিপার্পাস হেলথ সুপারভাইজার (পুরুষ)

(৫) মাল্টিপার্পাস হেলথ সুপারভাইজার (মহিলা)।

**শ্রমিক কর্মচারিদের মজুরি রক্ষা**

*৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮) শ্রী **সুনির্মল ঘোষ** ঃ শ্রমি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সূতাকল ও চটশিল্পের শ্রমিকদের বর্ধিতত ভি. ডি. এ. বন্ধ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, শ্রমিক কর্মচারিদের ন্যায্য মজুরি রক্ষায় সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিক সত্য।

(খ) যে সব ক্ষেত্রে মালিকরা চুক্তি অনুযায়ী বর্ধিত মহার্ঘ্য ভাতা দিতে অস্বীকার করছেন সেখানে দ্বি-পাক্ষিক ও ত্রি-পাক্ষিক আলোচনা চালিয়ে শ্রমিকদের প্রাপ্য মহার্ঘ্য ভাতা দেওয়ার প্রচেষ্টা চলছে।

## ভূগর্ভস্থ জলে আর্সেনিক

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৯) শ্রী জটু লাহিড়ি ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ভূগর্ভস্থ জলে আর্সেনিক দূষণে ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ ন**

অন্যান্য রোগের মতো এই রোগটিকেও প্রোগ্রাম হিসেবে চিহ্নিত করা হয়েছে এবং যথাযথ রোগ নির্ণয়ের জন্য একটি স্রেকটোফটোমিটার কলকাতা স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে বসানো হয়েছে। আই. পি. ডি. এম. ই. আর এবং কলকাতা স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে প্রতি বৃহস্পতিবার চিকিৎসার জন্য ক্লিনিক খোলা থাকে এবং সেখানে রোগী ভর্তির ব্যবস্থা আছে। এ ছাড়া জেলা ও মহকুমা হাসপাতালে প্রাথমিক চিকিৎসা করা হয়। পশ্চিমবঙ্গ সরকার ইউনিসেফ ও অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ হাইজিন এবং পাবলিক হেলথ কলকাতার সহযোগিতায় ডাক্তার ও স্বাস্থ্য কর্মিদের ৮টি শিক্ষণ-শিবির করা হয়েছে। এ ছাড়া সামগ্রিকভাবে জনসাধারণের এ বিষয়ে চেতনা বৃদ্ধির জন্য প্রচার মাধ্যমের সাহায্য নেওয়া হচ্ছে।

## বিধানসভায় নতুন অধিবেশন-কক্ষ নির্মাণ

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৫) শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ বিধানসভার একটি নতুন অধিবেশন-কক্ষ নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

সত্যি হলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) উক্ত পরিকল্পনাটির জন্য চূড়ান্ত নকশা অনুমোদিত হয়েছে, নির্মাণ ক্ষেত্রের মৃত্তিকা পরীক্ষার কাজ সম্পন্ন হয়েছে।

এখন একটি পূর্ণাঙ্গ এসিটেমেট তৈরির কাজ চলছে, উহা শীঘ্রই প্রশাসনিক অনুমোদনের জন্য পেশ করা হবে, এবং উক্ত অনুমোদন, প্রয়োজনীয় অর্থ সংস্থান, হলে পরিকল্পনাটির বাস্তবায়নের কাজ শুরু করা যাবে।

**সরকারি হাসপাতালের ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ**

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩২) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সরকারি হাসপাতালে কর্মরত ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করার বিষয়ে সরকারের কোনও চিন্তা-ভাবনা আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যাদের অনুমতি আছে তাদের ক্ষেত্রে নতুন কোনও পদক্ষেপের কথা চিন্তা করা হচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

সরকারি হাসপাতালে হাউস-স্টাফ

*৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৪) শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমানে সরকারি হাসপাতালগুলি থেকে হাউস-স্টাফদের তুলে নেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, হাউস-স্টাফদের পরিবর্তে কাদের দ্বারা রোগীদের পরিষেবার কাজ সম্পন্ন হচ্ছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তুলে নেওয়া হয় নাই।

(খ) এই পরিপ্রেক্ষিতে উক্ত প্রশ্ন ওঠে না।

**অলটারনেটিভ মেডিসিন কোর্স**

*৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫০) **শ্রী সঞ্জয় বক্সি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'অলটারনেটিভ মেডিসিন কোর্স' নামক কোনও চিকিৎসা ব্যবস্থা সরকার অনুমোদিত কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত কোর্সে উত্তীর্ণ হলে কি ধরনের শংসাপত্র দেওয়া হয়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন আর ওঠে না।

'হেপাটাইটিস্-বি'

*৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং [illegible]০) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সব মহকুমা হাসপাতালে 'হেপাটাইটিস্-বি' রোগ নিয়ন্ত্রণের উদ্দেশ্যে পরীক্ষাগার স্থাপন হতে চলেছে ; এবং

(খ) সত্যি হলে, পরীক্ষাগার স্থাপনের অর্থ সরকার নিজে বহন করবে, না বিশ্বব্যাঙ্কের সহয়তায় হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**সুপার এক্সপ্রেসওয়ে**

*৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৯) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত সুপার এক্সপ্রেসওয়ে নির্মাণ

বিষয়ে রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের আলোচনা হয়েছে ;

(খ) সত্যি হলে, কেন্দ্রীয় সরকারকে পশ্চিমবঙ্গ বিষয়ে কি প্রস্তাব দেওয়া হয়েছে; এবং

(গ) প্রস্তাবিত রাস্তাগুলির নির্মাণকার্য সম্পন্ন করতে আনুমানিক কত পরিমাণ অর্থ ব্যয়িত হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) কেন্দ্রীয় সরকার জানিয়েছেন যে সৌরাষ্ট্র থেকে শিলচর অবধি পূর্ব-পশ্চিম এক্সপ্রেসওয়ে এই রাজ্যের মধ্যে দিয়ে যাবে। ইতিমধ্যে ডালখোলা থেকে ইসলামপুরের মধ্যে ৪৭ কি. মি. দৈর্ঘ্যে এই কাজ অবিলম্বে শুরু করা হবে। ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়াকে এই কাজের দায়িত্ব দেওয়া হয়েছে।

(গ) জানা নেই। কারণ পশ্চিমবঙ্গ সরকার মারফৎ এই কাজ করানো হচ্ছে না।

**সরকারি হাসপাতালে রোগীদের দৈনিক খাদ্য সরবরাহ**

*৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৫) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের সরকারি হাসপাতালের চিকিৎসার জন্য ভর্তি রোগীদের দৈনিক খাদ্য সরবরাহের জন্য সরকার মাথাপিছু কত টাকা বরাদ্দ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাধারণ রোগীদের জন্য শয্যাপিছু দৈনিক খাদ্য সরবরাহের হার ১৮ (আঠারো) টাকা।

যক্ষা, মানসিক ও কুষ্ঠ রোগীদের জন্য শয্যা পিছু দৈনিক খাদ্য সরবরাহের হার ২০ (কুড়ি) টাকা।

**বন্ধ পাটকলের সংখ্যা**

*৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৬) **শ্রী মোজ্জাম্মেল হক (হরিহরপাড়া) ও শ্রী ইউনুস সরকার ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে (৩১. ১. ৯৯ পর্যন্ত) পাট শিল্পে ক্লোজার, লক-আউটজনিত কারণে কত সংখ্যক পাটকল বন্ধ হয়ে আছে ; এবং

(খ) কত সংখ্যক পাটশিল্প চালু আছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) তিনটি (৩১. ১. ৯৯ পর্যন্ত)। বর্তমানে (২৯. ৬. ৯৯ পর্যন্ত) ১২টি চটকল লক-আউটের ফলে বন্ধ আছে।

(খ) বর্তমানে ৪৫টি চালু আছে।

### আর. জি. কর মেডিক্যাল কলেজ

*৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৯) **শ্রী সঞ্জয় বক্সি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আর. জি. কর মেডিক্যাল কলেজের কোনও কোনও বিল্ডিংগুলোকে বিপজ্জনক বলে ঘোষণা করা হয়েছে ;

(খ) উক্ত বিল্ডিংগুলি নতুনভাবে তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মেডিক্যাল এক্সটেনশন বিল্ডিং-এর পশ্চিমাংশ, ডি. এন. মল্লিক বিল্ডিং, আই ইনফরমাই বিল্ডিং, ক্যাম্পাসের উত্তর-পশ্চিম কোনে অবস্থিত চতুর্থ শ্রেণীর কর্মিদের আবাস এবং পুরানো অ্যাকাডেমি বিল্ডিং।

(খ) বিবেচনা স্তরে নহে।

(গ) পূর্ত বিভাগের মুখ্য বাস্তুকারের ইচ্ছানুসারে সুপারইনটেন্ডিং ইঞ্জিনিয়ার ও এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারের পরিদর্শনের পর সিদ্ধান্ত লওয়া হইবে।

### Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received three notice of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject

of non-supply of relief materials to the victime of recent storm and heavy rain fall in Sagar, South 24-Parganas. The second one is from Shri Jatu Lahiri on the subject of upgradation of Bhanumati Girls School from Madhyamik to Higher Secondary and the third one is from Shri Sovandeb Chattopadhyay on the subject of exorbitant fuel Surcharge levied by CESC Ltd in electric bill.

On the subject matter of the first Motion a notice of Adjournment Motion was received on 24. 06. 99 consent to which was withheld by me

On the subject matter of the third Motion a Calling Attention notice was admitted on 01. 07. 99 and the statement of the Minister-in-Charge, Power Department on the matter is due to made on 09. 07. 99. The first and the third Motion are thus out of order and I disallow these.

The subject matter of the second Motion is not such that may call for adjournment of the business of the House.

Member may invite attention of the Minister concerned through Question Mention, Calling Attention etc.

I, therefore, withheld my concent to the second Motion.

The members may, However, road the text of the Motion as amended.

## Calling Attention

**Mr. Speaker :** To-day I have received four notices of Calling Attention on the following subjects, namely :

i) Acute crisis of drinking water in Calcutta : Shri Pankaj Banerjee

ii) Closure of India Machinery at Howrah : Shri Jatu Lehiri

iii) Reported arrest of five spies of I.S.I. in Hooghly and Murshidabad : Shri Ashok Kumar Deb

iv) Alleged murder of one Rasmat Mistry at Haroa, North 24-Parganas on 30. 6. 99 : Shri Sobhandeb Chattopadhyay

I have selected the notice of Shri Jatu Lahiri on the subject of clousure of India Machinery a Howrah.

The Minister-in-charge may please make at statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on June 24, 1997.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা তো ইন্ডাস্ট্রিয়াল রি-কনস্ট্রাকশন ডিপার্টমেন্টের বিষয়, লেবার ডিপার্টমেন্টের বিষয় নয়। বন্ধ কারখানা খোলা, ইত্যাদি বিষয় তারা দেখে।

**Mr. Speaker :** Minister-in-Charge of Parliamentary Affairs may please give a date.

**শ্রী নিশীথ অধিকারি ঃ** ১৫ তারিখে দেব।

## Presentation of the Fourth Report of the Committee of Privileges, 1998-99

**Shri Anil Mukherjee :** Sir, I beg to present the Fourth Report of the Committee of Privileges, 1998-99.

[12-10 — 12-20 p.m.]

## LAYING OF REPORTS

### The Annual Report of the Public Service Commission, West Bengal for the year 1994-95 along with the Memorandum

**Shri Nisith Adhikary :** Sir, with your permission, I beg to lay the Annual Report of the Public Service Commission, West Bengal for the

year 1994-95 along with the Memorandum.

## The 19th Annual Report & Accounts of the Infusions (India) Limited for the year 1996-97

**Shri Nisith Adhikary :** Sir, with your permission, I beg to lay the 19th Annual Report & Accounts of the Infusions (India) Limited for the year 1996-97.

## Zero Hour

**Mr. Speaker :** I will only take five zero hour mentions maximum by the time frame of quarter past twelve.

**শ্রী কামাক্ষানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় গত ২৬ তারিখে আমার এলাকার প্রসিদ্ধ জননেতা সি. পি. আই. এমের লোকাল কমিটির সম্পাদক, বড়হাট হাই-স্কুলের প্রধান শিক্ষক যখন মাধ্যমিকের রেজাল্ট আউট করতে স্কুলে যাচ্ছিলেন তখন পথের মধ্যে তৃণমূলের গুন্ডা বাহিনী তার পথ অবরোধ করে তাকে ধরে নিয়ে একটা ঘরের মধ্যে নিয়ে গিয়ে তার উপর নির্যাতন করে। এই খবর জানতে পেরে গ্রামবাসীরা ছুটে আসে। কিন্তু তৃণমূলের গুন্ডাবাহিনী অস্ত্র-শস্ত্র নিয়ে তাদেরও উপর আক্রমণ চালায়। গ্রামবাসীরা যখন ফিরে যাচ্ছিলেন তখন তাদের মধ্যে একজন ৭০ বছরের বৃদ্ধাকে তারা আক্রমণ করে মাঠে ফেলে দেয় এবং সেই বৃদ্ধা মারা যান। আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনারা মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় কেলিডোনিয়ান জুট মিল দীর্ঘ দিন ধরে বন্ধ হয়ে পড়ে আছে। মাননীয় শান্তিবাবুকে এব্যাপারে আমি অনেকবার বলেছি। ঐ জুট মিলের সাড়ে তিন হাজার শ্রমিকের কাজ নেই। তারা না খেয়ে মারা যাচ্ছে। আমার অনুরোধ অবিলম্বে এই জুট মিল খোলার ব্যবস্থা করুন। এই জুট মিল খোলা না হলে এলাকার পরিবেশ অনেক ভয়াবহ হয়ে দাঁড়াবে। কমপক্ষে ৫০ হাজারের উপর মানুষ আছেন তাদের ফ্যামিলিতে যারা খেতে পারছেন না, মেডিসিন কিনতে পারছেন না।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** মিঃ সুলতান আহমেদ, মিঃ পঙ্কজ ব্যানার্জি আপনারা নিজেদের ঝগড়াটা বাইরে করলে ভাল হত না?

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে রাজ্যের পাট চাষীদের স্বার্থে ব্যবস্থা গ্রহণের জন্য সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে বেশ কয়েকটি জেলায় পাট চাষ হয়েছে। কিন্তু পাট চাষ করলেও চাষীদের সামনে একটা বিরাট সমস্যা রয়েছে। জে. সি. আই.-র যে সেন্টারগুলো আছে সেগুলোর মধ্যে ১৭টা সেন্টার বন্ধের হুমকি দেওয়া হয়েছে। এ ব্যাপারে আমি দাবি করছি যে, এ ব্যাপারে বিধানসভা থেকে সর্বদলীয় প্রস্তাব নিয়ে সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক। জে. সি. আই. সেন্টারগুলো বন্ধ হলে চাষীদের মাথায় হাত পড়বে। পাট চাষীদের স্বার্থে, পাট চাষীদের যাতে সর্বনাশ না হয় এবং জে. সি. আই.-র সেন্টারগুলো যাতে বন্ধ না হয় তারজন্য বিধানসভা থেকে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোর জন্য দাবি জানাচ্ছি।

[12-20 — 1-40 p.m.] (Including adjournment)

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মালোপাড়ার ইয়াকুব আলি ১০ বছর মালোপাড়া কেসে জেল হাজতে থাকাকালীন বিনা চিকিৎসার বহরমপুর হাসপাতালে মারা গিয়েছেন। জেল সুপারিন্টেন্ডেন্ট এবং মুর্শিদাবাদের সি. এম. ও. এইচ.-এর গাফিলতির ফলেই আমাদের ইয়াকুব আলি মারা গিয়েছেন। বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ। জেল হাজতে, জেল কাস্টোডিতে ঠিকমতো ট্রিটমেন্ট না হওয়ার জন্যই তিনি মারা গিয়েছেন। এই ঘটনার তদন্ত হওয়া প্রয়োজন। সে জন্য আমি উচ্চ ক্ষমতাসম্পন্ন তদন্ত দাবি করছি এবং ইয়াকুব আলির পরিবারকে ক্ষতিপূরণ দেবারও দাবি জানাচ্ছি।

(At this Stage the House was adjourned till 1-30 p.m.)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

**Mr. Deputy Speaker :** There are 154 Cut Motion on Demand No. 33 and 16 Cut Motions on Demand No. 34. All the Cut Motions are in order and taken as move.

### Demand No. 32

**Shri Gyan Singh Sohanpal, Shri Abdul Mannan, Shri Sanjoy Bakshi, Shri Sultan Ahmed, Shri Sankar Singha, Shri Sudhir Bhattacharya, Shri Deba Prasad Sarkar, Shri Saugata Roy, Shri**

**Ramjanam Manjhi, Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Shyamadas Banerjee, Shri Pankaj Banerjee, Shri Shashanka Shekhor Biswas, Shri Ajoy De, Shri Md. Sohrab, Shri Tapas Banerjee, Shri Pankaj Banerjee, Shri Kamal Mukherjee, Shri Tarak Bandyopadhyay, Shri Tapas Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 33**

**Shri Abdul Mannan, Shri Sankar Singha, Shri Sudhir Bhattacharya, Shri Saugata Roy, Shri Kamal Mukherjee, Shri Shyamadas Banerjee, Shri Shashanka Shekhor Biswas, Shri Nirmal Ghosh :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 34**

**Shri Abdul Mannan, Shri Nirmal Ghosh, Shri Shyamadas Banerjee, Shri Saugata Roy, Shri Shashanka Shekhor Biswas, Shri Pankaj Banerjee, Shri Kamal Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ৩২, ৩৩ এবং ৩৪ নম্বর ডিম্যান্ডের যে অনুদান তিনি আমাদের সমর্থন করার জন্য এই হাউসে অনুরোধ করেছেন, তার সেই আবেদনকে বিশ্লেষণ করতে গিয়ে তার দপ্তরের সার্থকতা এবং ব্যর্থতার চুলচেরা বিচার-বিশ্লেষণ করার পরে এই সিদ্ধান্তে আমাকে উপনীত হতে হয়েছে যে মন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজেট প্রস্তাব কোনওরকম সমর্থন করা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন যে ডিম্যান্ড ৩২, ৩৩ এবং ৩৪ নম্বরে যথাক্রমে ৯২৮ কোটি ৯৫ হাজার ৭১ হাজার, ১৪৪ কোটি ৮৪ লক্ষ ৫০ হাজার এবং ১২৫ কোটি ১ লক্ষ ১৮ হাজার টাকা তিনি বরাদ্দের প্রস্তাব করেছেন। যদি তুলনামূলক হিসাব করেন তাহলে আপনি তাহলে আপনি দেখবেন যে ১৯৯৫-৯৬ সালে বাজেটের আয়তন ছিল ৬১৭ কোটি টাকা, ১৯৯৬-৯৭ সালে ছিল ৭২০ কোটি টাকা, ১৯৯৭-৯৮ সালে ছিল ৯৭০ কোটি টাকা। আর এবারে হচ্ছে ১ হাজার ১৯৯ কোটি টাকার মতো। এই টাকার পরিমাণ লাফিয়ে লাফিয়ে বাড়ছে। বরাদ্দের পরিমাণ স্ফিত থেকে স্ফিততর হচ্ছে। স্বাভাবিকভাবে আমরা আশা করব যে স্বাস্থ্য

সম্পর্কে আমরা আরও সজাগ হচ্ছি, জনসাধারণের কাছে চিকিৎসা পৌঁছে দেওয়া হচ্ছে, পশ্চিমবাংলার মানুষ আজকে স্বাস্থ্যের ক্ষেত্রে যথাযথ চিকিৎসা পাচ্ছে। কিন্তু আমরা যদি আলোচনা করে দেখি তাহলে দেখব যে ঘটনা ঠিক তার বিপরীত ঘটছে। এই শহর কলকাতার মানুষকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কেরামতি দেখাচ্ছেন। তিনি পি. সি. সরকারকে হার মানিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনুপ ভট্টাচার্য এবং কেয়া ভট্টাচার্য এম. আর. বাঙ্গুর হাসপাতালে তাদের একটি পুত্র সন্তান জন্ম দেয়। তার স্ত্রী কেয়া ভট্টাচার্য একটি পুত্র সন্তান জন্ম দেয় সাউথ ২৪-পরগনার জেলা সদর হাসপাতালে। ছেলেটি রুগ্ন হয়ে জন্মেছিল। ডাক্তারবাবু বলেছিলেন যে মেডিক্যাল কলেজ বা অন্য কোনও হাসপাতালে এক্ষুনি স্থানান্তরিত করুন। তখন মেডিক্যাল কলেজে স্থানান্তরিত করা হল। তারপরে পি. সি. সরকারের ম্যাজিকের মতো সেই বিড়াল হয়ে গেল রুমাল। অর্থাৎ মেডিক্যাল কলেজে ভর্তি হবার তিন দিন পরে যখন যখন সন্তানকে মার কাছে নিয়ে আসা হল তখন দেখা গেল যে সেই পুত্র সন্তান পাল্টে কন্যা সন্তান দেওয়া হয়েছে। তখন সেই দম্পতি সুপারের কাছে এর প্রতিকার চাইলেন। তখন তাকে ঘাড় ধাক্কা দিয়ে বের করে দেওয়া হয়। তারপরে সেই দম্পতি অনন্যোপায় হয়ে থানায় গিয়ে ডায়েরি করেন। থানায় ডায়েরি করার পরে পুলিশের ডি. ডি. ডিপার্টমেন্টকে দায়িত্ব দেওয়া হয়। কিন্তু সেখানেও তারা কোনও ব্যবস্থা নিতে পারেননি। তারপরে সেই দম্পতি হেবিয়াস করপাসে হাইকোর্টে মামলা দায়ের করেন, ডি. এন. এ. টেস্টের জন্য বলা হয়েছে। তখনকার ছেলে-মেয়ে যারা হাসপাতালে মারা গেছে সেই সময় তাদের মৃতদেহগুলি একের পর এক কবরখানা খুঁড়ে তুলে নিয়ে সে তাদের স্কেলিটন পরীক্ষা করা হল। একের পর কে যে স্কেলিটন তুলে নিয়ে আসা হল—মারা যেটা গিয়েছিল সেটি কয়েক দিনের শিশু—দেখা গেল কোনওটার বয়স ১০ মাস কোনওটার বয়স দেড় বছর কোনওটার বয়স ৯ মাস। তাদের করোটি তুলে নিয়ে আসা হল। স্বাস্থ্যদপ্তরের বদান্যতায় আজকে পশ্চিমবাংলায় স্বাস্থ্য জগতের বিভ্রাট কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা একটু দেখুন। স্বাস্থ্য দপ্তরের আকাশচুম্বি অপদার্থতা কোথায় গিয়ে পৌঁছেছে সেটা একটা উদাহরণই যথেষ্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় সাবজেক্ট কমিটির রিপোর্ট এখানে পেশ করেছেন। তিনি তার রিপোর্টের অবজারভেশনে কি দেখিয়েছেন? প্রতিটি অবজারভেশনে দপ্তরের ব্যর্থতা চোখে আঙ্গুল দিয়ে দেখাবার চেষ্টা করেছেন। তিনি বলেছেন—The Committee feels that entire Health Care Delivery system in our State suffers from misallocation of fund unbalanced distribution of facilities and inefficient management of Public Sector. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যখন ১,১৯৮ কোটি টাকা অনুদান চাইছেন তখন সাবজেক্ট কমিটি অবজারভেশন দিচ্ছে The Committee feels

that entire Health Care Delivery System in our state suffers from misallocation of fund unbalanced distribution of facilities and inefficient management of Public Sector. Observation No. 4—So long all the plans and programmes of the Health Department has been imposed over the recipients. This has failed to optimise participatory contribution of the people and minimise the service of the Government Institutions. (Observation No. 7) The Committee observed that location of most of the Health Centres are not commensuration with the Geographical situation of the areas. As a result of it and for various other reason these units are not functioning properly. (Observation No. 8) The Committee is of the opinion that there is no proper and clear operative plan in the nature and extent of Health Care Delivery with respect to the Externally Aided Projects. (Observation No. 9) The Committee cannot but help observing that in spite of repeated instruction of the Committee, micro survey of morbidity profile, resources available for health care etc. has not properly been undertaken by the Department. (Observation No. 10) The Committee observes that there so many tiers of health care delivery units in our state. Functioning of these units have not been rationally analysed and syncronised with the All India Pattern. (Observation No. 11) The Committee is unhappy to note that there in imbalance in the provision of different categories of Health personnel in the Medical Institutions creating artificial problem in specialist (Secondary Health Care) services. Scarcity of Anesthetists is also aggravating the problem. The Committee with a view to redressing the dearth of Anaesthetist recommends to initiate immediate plan to impart training the G.D.M.Os so that they can undertake the function of Anaesthetists. (Observation No. 12) The Committee observed that para medical personnel has an important role for the better functioning of the Health Institutions. But almost all of them are not well aware of this fact. The Committee, therefore, recommends to undertake programme for imparting training to the para medical personnel. তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতিটি ক্ষেত্রে আপনি দেখছেন যে আজকে আমাদের সাবজেক্ট কমিটি তার অবজারভেশন

দিতে বাধ্য হচ্ছে যে, কোনও লিয়াজো নেই, কোনও র‍্যাশনালাইজেশন নেই, কোনও কৃতিত্ব নেই কোনও অ্যাডমিনিস্ট্রেশন নেই, স্বাস্থ্য শিক্ষার ব্যবস্থা নেই, যে মেডিক্যাল কেয়ার ইউনিটগুলি আছে তাতে ন্যূনতম ট্রেনিং—নেই এবং হেলথ কেয়ার সিস্টেম এমন ভাবে চলছে যে সেখানে কোনও স্বাস্থ্য পরিষেবা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতিটি ক্ষেত্রে আমরা আজকে দেখতে পাচ্ছি স্বাস্থ্য অবস্থার অবনতি ঘটতে ঘটতে তলানিতে কোথায় এসে দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কথা নয়, সরকারের দেওয়া বই, আর্থিক সমীক্ষায় কি বলছে দেখুন।

[1-40 — 1-50 p.m.]

ইকনোমিক রিভিউতে সরকারের তরফ থেকে বলা হয়েছে আমাদের কাছে হাসপাতালের চেহারাটা যা দেওয়া হয়েছে, সেটা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত ভয়ঙ্কর। নাম্বার অফ হসপিট্যালস, ক্লিনিক্স, ডিসপেন্সারিস অ্যান্ড বেডস ইন ওয়েস্ট বেঙ্গল সম্বন্ধে এখানে বলা হয়েছে। ১৯৯০ সালে পশ্চিমবাংলায় হাসপাতালের সংখ্যা ছিল ৪১০টি। ১৯৯৮ সালে পশ্চিমবাংলায় হাসপাতালের সংখ্যা এসে দাঁড়িয়েছে ৪০৫। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণের ছত্রে ছত্রে বলেছেন, আমরা স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি ঘটাব, সকল মানুষের কাছে স্বাস্থ্য ব্যবস্থাকে পৌঁছে দেব—আন্ডার ডেভেলপড এবং আন্ডার প্রিভিলেজড যারা আছেন, তাদের কাছে স্বাস্থ্য ব্যবস্থা পৌঁছে দেব। আমরা সেখানে পশ্চিমবাংলায় কি দেখছি—সরকারি বইতে তারা স্বীকার করতে বাধ্য হয়েছেন। যদি না করতে পারেন তাহলে তা বলুন। মানুষের কাছে সত্যি কথাটা বলুন। ওরা বলেছেন যে, আন্ডার ডেভেলপড এবং আন্ডার প্রিভিলেজড মানুষের কাছে স্বাস্থ্যের ব্যবস্থা ব্যাপকভাবে পৌঁছে দেবেন। ১৯৯০ সালে যেখানে হাসপাতালের সংখ্যা ছিল ৪১০, ১৯৯৮ সালে তা কমে ৪০৫-য়ে নেমে এসেছে। আমি অনুরোধ করব, মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে আমাদের কাছে বিশ্লেষণ করবেন। ক্লিনিকস, যেখানে মানুষ বিভিন্ন স্বাস্থ্য পরীক্ষা করতে যাবে, সেই ক্লিনিকসের সংখ্যা ১৯৯০ সালে ছিল ১,১৭৭, ১৯৯১ সালে ছিল ১,১৭৭, ১৯৯২ সালে ছিল ১,১৭৭, ১৯৯৩ সালে ছিল ১,২৫৮টি এবং ১৯৯৪ সালে ছিল ঐ ১,২৫৮টি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা থেকে বুঝবেন না। যেটা বেড়েছে, এর মধ্যে ১,১৪০টি সি. এম. ডি. এ. পরিচালিত ক্লিনিকস আছে। যেহেতু সংখ্যাটা বার বার করে ১১৭৭-য়ে আসছে, তার জন্য সংখ্যাটাকে পাল্টাতে হবে। সংখ্যাটকে দু' হাজারে নিয়ে আসা হয়েছে। ১,১৪০টি ক্লিনিক্স সি. এম. ডি. এ. দেখাশুনা করে যেখানে রাজ্য সরকারের তালুকদারি নেই, সংখ্যাটাকে বাড়াবার জন্য, ১১৭৭-এর স্ট্যাগনেন্সিটাকে কাটাবার জন্য সংখ্যাটাকে সি. এম. ডি. এ. থেকে নিয়ে এসে দু' হাজারে আনা হল। সংখ্যাটাকে বাড়াবার জন্য সি. এম. ডি. এ. পরিচালিত ক্লিনিকস

থেকে নিয়ে এসে এর মধ্যে ঢুকিয়ে দেওয়া হল। পশ্চিমবাংলার মানুষকে যদি এইভাবে মিথ্যা স্ট্যাটিসটিক্স দিয়ে বিভ্রান্ত করা হয়, তাহলে কি বুঝব? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনি সঠিক তথ্য দিয়ে মানুষের কাছে যান। আপনাদের সীমাবদ্ধতা থাকতে পারে, আমরা সেটাকে শেয়ার করে নিতে পারি। কিন্তু এইভাবে সংখ্যাতত্ত্বের জাগলারি দিয়ে পশ্চিমবাংলার মানুষকে বিপথে চালিত করবার চেষ্টা করবেন না। এবারে হেলথ সেন্টার সম্বন্ধে বলি—এর চেহারাটা কি? ১৯৯০ সালে ছিল ১,২০০টি, ১৯৯৮ সালে ছিল ১,২৬৬টি। ১৯৯০ সালে যেখানে ছিল ১,২০০, ১৯৯৮ সালে তা এসে দাঁড়িয়েছে ১,২৬৬টিতে। আমরা প্রায় দশটি বছর অতিক্রম করে এলাম, দশটি বাজেট তৈরি হল, আমরা দশ জন মন্ত্রীকে পেলাম। এর মধ্যে অনেক কথার ফানুস ওড়ানো হল, বলা হল, দু' হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য—হেলথ ফর অল। তার নমুনাটা কি দেখলাম, না ১৯৯০ সালে যে সংখ্যা ছিল, ১৯৯৮ সালে এসে সেই একই জায়গায় দাঁড়িয়ে আছে। আমরা এগোলাম, না পেছলাম? ১৯৯০ সালে ডিসপেন্সারি ছিল ৫৫১টি, ১৯৯১ সালে ৫৫১টি, ১৯৯২ সালে ছিল ৫৫১টি, ১৯৯৩ সালে ছিল ৫৫১টি, ১৯৯৪ সালেও ছিল ৫৫১টি। এখানে প্রত্যেকদিন জিরো আওয়ারে সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের সদস্যরা যে মেনশন করেন, যদি মেনশনে সংখ্যা ১০০টি হয়, তাহলে তার ৯০ ভাগ থাকে স্বাস্থ্য সংক্রান্ত বিষয়ের ওপরে। আমি পার্থবাবুকে দোষ দিই না। তিনি উত্তরসুরি হিসাবে পেয়েছেন তার পূর্বসুরির কাছ থেকে। তার পূর্বসুরি পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থাটাকে ভূলুণ্ঠিত করে দিয়েছেন। অ্যাডমিনিস্ট্রেশন বলে এখানে কিছু নেই। আজকে তাই এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। পশ্চিমবাংলায় সমস্ত ধরনের হাসপাতালকে ধরে যে বেড আছে, সবগুলোকে যদি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যোগ করেন, তাহলে দেখবেন, ১৯৯০ সালে যেখানে হাসপাতালে শয্যা সংখ্যা ছিল ৬৫,৬৬২টি ১৯৯৮ সালে তা দাঁড়িয়েছে ৬৯,৩৭১টিতে। অথচ গত দশ বছরে পশ্চিমবাংলায় জনসংখ্যা বেড়েছে ১ কোটি ৭০ লক্ষ। ১ কোটি ৭০ লক্ষ যখন জন সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে তখন শয্যা সংখ্যা বেড়ে হাসপাতালে দাঁড়িয়েছে মাত্র ২ হাজার। আজকে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ কোথায় চিকিৎসার জন্য যাবে? আজকে সাধারণ মানুষ চিকিৎসা করাতে চাইলেও করাতে পারবে না। এই বিষয়ে আমি ভুরি ভুরি তথ্য আপনাদের দেব। আরেকটা কথা বলি—একজন মানুষের মাথায় আঘাত পাওয়াতে ডাক্তার তাকে সি. টি. স্ক্যান করতে বলল। এই সি. টি. স্ক্যান হয় একমাত্র এস. এস. কে. এম. হাসপাতালে, আর কোনও হাসপাতালে হয় না। মাথায় আঘাত আজকে লেগেছে, সঙ্গে সঙ্গে রোগীকে নিয়ে এসেছে কিন্তু সি. টি. স্ক্যানের ডেট পাওয়া গেল ৩ মাস পরে। সুতরাং এই লজ্জা রাখব কোথায়? এই ব্যর্থতা ঢাকব কি করে? আজকে মাথায় আঘাত লেগেছে, সেখানে সি. টি. স্ক্যান করে ইন্টারনাল হ্যামারেজের এক্সটেন কতখানি ডাক্তাররা বোঝেন, সেটা যদি করতে ৩ মাস সময় লাগে

তাহলে রোগী তো ততদিনে মারা যাবে এবং সি. টি. স্ক্যান করার আগেই তাকে হয়ত কেওড়াতলা শ্মশানে জ্বালিয়ে দিতে হবে। তারপরে আজকে আমার হাত ভেঙ্গেছে এক্সরে করতে হবে। ৪, ৫টা এক্স-রে করতে হবে, কতখানি ভেঙ্গেছে বোঝার জন্য। সেখানে কতটা ভেঙ্গেছে বোঝার জন্য হয়ত এক্স-রে করতে হবে। সেখানে হয়ত কম পাউন্ড ফ্র্যাকচার বা অন্য রকম ফ্যাকচার হতে পারে, তার জন্য কোথায় যাব—প্রাইভেট প্যাথোলজির কাছে চলে যেতে হবে। সেখানে আমাকেই গুণগার দিতে হবে। তারপরে হয়ত কোনও লোকের হার্ট অ্যাটাক হয়েছে, বাড়ির লোকেরা হতভম্ব হয়ে ট্যাক্সি নিয়ে একটা হাসপাতাল থেকে আরেকটা হাসপাতালের দরজায় দরজায় ঘুরে বেরাচ্ছেন রোগীকে নিয়ে। কিন্তু কোনও হাসপাতালেই রোগীর স্থান হচ্ছে না। যেখানে সুপ্রিম কোর্টের থেকে অর্ডার হয়ে গেছে যে, কোনও মুমূর্ষু রোগীকে কোনও হাসপাতালই ফেরৎ পাঠাবে না, সেখানে ওই হার্ট অ্যাটাক রোগীকে দরজায় দরজায় নিয়ে গিয়ে ভর্তি করতে না পেরে যখন হতাশ হয়ে ওই রোগীর বাড়ির লোকেরা রোগীকে বাড়িতে নিয়ে আসছেন, তখন ওই পরিবারের গায়ের উপরে ওই মৃতদেহ এলিয়ে পড়ছে। সুতরাং এই তো হচ্ছে স্বাস্থ্য ব্যবস্থা, এবং এই জায়গায় এনে দাঁড় করিয়েছেন। যেখানে ভারতবর্ষ চিকিৎসার ক্ষেত্রে উন্নত থেকে উন্নততর হচ্ছে, সেখানে পশ্চিমবঙ্গের স্বাস্থ্যব্যবস্থা যখন এক সময়ে ১ নম্বরে ছিল, এখন সেই পশ্চিমবঙ্গের লোককেই এই রাজ্যের বাইরে চিকিৎসা করাতে হচ্ছে। আগে কলকাতাতে লোকে বম্বের থেকে, মাদ্রাজের থেকে এসে চিকিৎসা করিয়ে যেত। কোথাও কোনও কঠিন রোগ হলে তার ডায়গোনেসিস করতে দিল্লির থেকে এসে কলকাতাতে করত। কোনও দুরারোগ্য ব্যধি হলে যে কোনও রাজ্যের থেকে লোকে এসে কলকাতাতেই চিকিৎসা করিয়ে ভাল হয়ে চলে যেত। আজকে আমাদের চোখ অসচ্ছ হলে মাদ্রাজে যেতে হচ্ছে, কঠিন রোগ হলে অল ইন্ডিয়া ইনস্টিটিউট পাঠানো হচ্ছে। সুতরাং রিভারর্স ট্রেন্ড হচ্ছে। আজকে চিকিৎসা ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে। তারপরে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা কারখানাগুলোকে বন্ধ করে দিয়ে সেখানে টাকা দিয়ে নার্সিংহোম করছেন।

একজন রোগীকে ওই নার্সিংহোমে ২৪ ঘন্টা রেখে চিকিৎসা করাতে খরচ পড়ছে ১০ হাজার টাকা, তাহলে কিসের ঠাঁট-বাট আপনারা দেখাচ্ছেন। আজকে যে পরিমাণে টাকা বাজেটে ধরা হয়েছে তার কতটা আপনারা খরচ করছেন বুঝতে পারছি না। যার ফলে আজকে হাসপাতালে ওষুধ নেই, পথ্য নেই, এমন কি শোওয়ারও ভাল ব্যবস্থা নেই। হাসপাতালের কুকুর বেড়ালের সঙ্গে এক বিছানায় রোগীদের শুতে হচ্ছে, এই তো আপনার স্বাস্থ্য ব্যবস্থা। আজকে দক্ষিণ ২৪ পরগনার হাসপাতাল এম. আর. বাঙ্গুর হাসপাতাল, সেখানে ১৪ বিঘা জমি আমরা অধিগ্রহণ করে রেখেছিলাম। কলকাতার বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে ছাড়া কলকাতায় কোথাও এইরকম ১৪ বিঘা জায়গা নেই। সেখানে আমি বলেছিলাম স্বাস্থ্যমন্ত্রীকে যে, এই হাসপাতালটিকে বিশাল করা হোক, এতে

কার্ডিয়োলজি, ইউরোলজি এবং আরও নতুন নতুন বিভাগ খোলার ব্যবস্থা করা হোক। ওই ১৪ বিঘা জমি আমি যখন ১৯৭২ সালে এম. এল. এ. ছিলাম তখন জমিটি অধিগ্রহণ করা হয়েছিল। আজকে ২৫-২৬ বছর হয়ে গেল হাসপাতালটি তৈরি করা হল না। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম, তিনি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে ডেকে বলেছিলেন যে, ওখানে হাসপাতাল তৈরি করা হোক। কিন্তু স্বাস্থ্যমন্ত্রী বলেছিলেন যে, ওখানে স্বাস্থ্য দপ্তরের আবাসন তৈরি হবে। পশ্চিমবঙ্গে স্বাস্থ্য দপ্তরের আবাসন তৈরির দরকার ঠিক কথা, কিন্তু তারজন্য তো জায়গা দিচ্ছেন সল্ট লেকে। মাননীয় মুখ্যমন্ত্রী প্রিন্সিপাল সেক্রেটারিকে ডেকে বলেছিলেন যে ওই জায়গাতে হাসপাতাল করতে হবে। আর এম. আর বাঙ্গুরের আবাসনের জন্য ২০ বিঘা জমি পড়ে রয়েছে সল্ট লেকে, যেখানে হোমিওপ্যাথিক ইনস্টিটিউশন হওয়ার কথা ছিল, কিন্তু করেননি। সেখানে ওই হাসপাতালের আবাসন করা হোক আর ওই এম. আর. বাঙ্গুর হাসপাতালটিকে সম্প্রসারিত করে আরও উন্নত ধরনের হাসপাতাল করা হোক। বাঙ্গুর হাসপাতাল সম্প্রসারণ করা হোক। একটা উন্নত হাসপাতাল করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নূতন সরকার ৩ বছর হল এসেছে, বারে বারে রোজ রোজ প্রত্যহ মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে স্বাস্থ্য দপ্তরের স্বাস্থ্যমন্ত্রীর কাছে গিয়েছি, বহু ঘোরাঘুরি করেছি, কিন্তু আমাদের দাবি স্বীকৃতি হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যর্থতা এই অবহেলা পশ্চিমবাংলার মানুষের প্রতি স্বাস্থ্য নিয়ে যে উপহাস আজকে করা হচ্ছে, এই উপহাসের জন্য এই বাজেটের তীব্র বিরোধিতা করছি। এবং কংগ্রেস দলের পক্ষ থেকে আনীত প্রত্যেকটি কাট মোশনকে সমর্থন করে আবারও মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে স্বাস্থ্য পরিষেবার যে অবস্থা তাকে দূর করার একটা ব্যবস্থা করুন।

[1-50 — 2-00 p.m.]

**শ্রীমতী তপতী সাহা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী '৯৯-২০০০ সালের জন্য স্বাস্থ্য খাতে যে বাজেট ঘোষণা করেছেন তাকে সম্পূর্ণরূপে সমর্থন করে এবং বিরোধীদের আনা যে ছাঁটাই প্রস্তাব তাকে সমর্থন এর অক্ষমতা জানিয়ে আমি অন্য দৃষ্টিভঙ্গিতে দু-একটি কথা স্বাস্থ্য বাজেটে উল্লেখ করতে চাই। স্বাস্থ্য বিভাগটি আনুষ্ঠানিকভাবে রাজ্যের তালিকাভুক্ত হলেও বর্তমান সাংবিধানিক পরিকাঠামোতে কেন্দ্রীয় সরকারের এখন রচিত জাতীয় নীতি অনুযায়ী পরিচালিত হতে হয়। উদারীকরণের ফলে আরও বেশি বিপর্যয় সৃষ্টি হয়েছে। অনেকগুলি কর্মসূচি আর আন্তর্জাতিক পরামর্শে পরিচালিত হয় এবং সেই কর্মসূচিগুলি জাতীয় কর্মসূচি হিসাবে আমাদের এখানে পালন হয়। এগুলির সঙ্গে রাজ্য প্রশাসন ও পরিকল্পনাকে মানিয়ে চলতে হয় এবং অনেকাংশে কেন্দ্রের উপর নির্ভর করতে হয়। সাধারণত রাজ্যের স্বাস্থ্যের বিকাশকে একটা সামগ্রিক

সামাজিক সাংস্কৃতিক শিক্ষার অধিকার পরিবেশগত অগ্রাধিকার হিসাবে আখ্যা দেওয়া যেতে পারে। একটু পিছিয়ে গিয়ে বলা যেতে পারে, ৭৮ সালে আলমাআটা ঘোষণায় ২ হাজার খ্রিস্টাব্দের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য এই অঙ্গীকার করা হয়েছিল। স্বাধীনতা লাভের পূর্বে ১৯৩৭ সালে জাতীয় স্তরে স্বাস্থ্য বিষয়ক গ্রুপ গঠিত হয়। সেই গ্রুপ কয়েকটি সুপারিশও করেন, ১৯৪৬ সালে সরকারিভাবে স্যার যোশেফ ভোরে কমিটির রিপোর্ট অনুযায়ী গণমুখী স্বাস্থ্য কর্মসূচির একটা মূল ভিত্তির কথা উচ্চারিত হয়েছিল। ভোরে কমিটি দেখিয়ে দেয় অস্বাস্থ্যতার প্রধান কারণ জীবনযাত্রার পরিবেশ অবস্থাজনিত, অপুষ্টিজনিত রোগের কারণ সর্বাধিক। এবং বেশির ভাগ ক্ষেত্রে অস্বাস্থ্যতা নির্মূল হতে পারে সামাজিক স্তরে। প্রতিষ্ঠান ভিত্তিক চিকিৎসার প্রয়োজন হয় মাত্র ১০ ভাগ ক্ষেত্রে। এগুলি অনেক আগেই আমাদের বলা হয়েছিল। এইগুলি বাজেটমুখী—এই কথা যদি বলা যায় তাহলে প্রতিষ্ঠান ভিত্তিক চিকিৎসার প্রয়োজন ১০ ভাগে—এটা আমরা যুক্তি দিয়ে দেখিয়ে দিতে পারি। ৭৬ সালে ঔষধ সম্বন্ধে হাতি কমিটির সুপারিশ পেশ করা হয়েছিল তখন গণমুখী স্বাস্থ্য কর্মসূচি এবং তৎসম্পর্কিত অন্যান্য নীতিগুলি বহু আলাপ আলোচনা হওয়া সত্ত্বেও দীর্ঘদিন পর্যন্ত কোনও জাতীয় স্বাস্থ্যনীতি ছিল না। কেবলমাত্র ৮৩ সালে এই স্বাস্থ্য নীতি একটা ঘোষণা করা হয়েছিল তার সঙ্গে বলা হয়েছিল ২ হাজার খ্রিস্টাব্দের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য আমাদেরও লক্ষ্য। বন্ধু, আপনাদেরও লক্ষ্য রাখতে বলছি সকলের জন্য স্বাস্থ্য মানে এই নয় যে সকলের জন্য চিকিৎসা যেসব ক্ষেত্রে কিছু উদ্যোগ নেওয়া হয়েছিল, এই যে বিশ্বায়ণ ও দেশের অর্থনীতির উদারিকরণ রে পরিপ্রেক্ষিতে সেগুলি পরিত্যাগ হয়। সমগ্র বিপরীতমুখী যাত্রা শুরু করে নূতন পেটেন্ট আনি চালু হওয়ার ফলে চিকিৎসার ক্ষেত্রে বিপুল মূল্যবৃদ্ধি ঘটে চলেছে। কিন্তু সুস্বাস্থ্য সামাজিক জীবনে তা এখনও প্রতিফলনও হয়নি। বিশেষভাবে উন্নয়নশীল দেশগুলির উপর বোঝা পড়েছে বা সমস্যাগুলি জটিল আকার ধারণ করেছে। এইসব দেশগুলিতে পুষ্টির অভাবের কোনও স্থায়ী সমাধান হয়নি। কারণ কৃষি শিল্প সমগ্র অর্থনৈতিক যাত্রার উন্নয়নের তারা বাধা পেয়েছে। শিক্ষা ও চেতনার ঘাটতির জন্য জনমনে নানা বিভ্রান্তি রয়েছে ও সংস্কার এর বিরোধিতার সুযোগ নিয়ে মুনাফাগোষ্ঠী বিজ্ঞান ও প্রযুক্তির দোহাই দিয়ে বিজ্ঞান ও সংস্কৃতির সুযোগ নিয়ে মুনাফা শিকারি গোষ্ঠী বিজ্ঞান ও প্রযুক্তির দোহাই দিয়ে ব্যক্তি ও সমাজের অসহায়তার কথা প্রচার করছে। সমাজে অগ্রগতির চেহারাটা প্রচার করছে, রোগ নির্ণয়ে যন্ত্রের ব্যবহার বাড়ছে, চিকিৎসার ক্ষেত্রে বিশেষীকরণও বাড়ছে।

রোগ নির্ণয়ে অপ্রয়োজনীয় যন্ত্রের ব্যবহার বাড়ছে, চিকিৎসা শিক্ষায় বিশেষীকরণ বাড়ছে, এর ফলে বিভ্রাট বাড়ছে। একদিকে বিশ্বায়ন ও উদারিকরণের চাপ, অন্যদিকে স্বাস্থ্য ও চিকিৎসার ক্ষেত্রে আন্তর্জাতিক সাহায্যের নামে আরোপিত বাধ্য-বাধকতা উন্নয়নশীল

দেশগুলির আপন বাস্তবতা ও প্রয়োজনীয়তা অনুযায়ী যথাযথ পরিকল্পনা নিতে অসুবিধায় ফেলছে। পশ্চিমবাংলার অন্যতম স্বাস্থ্য সমস্যাগুলো হল অপুষ্টি, এটা আমরা বার বার করে বলছি। আগের বারে বাজেট বক্তৃতা করার সময়ও আমি এই ব্যাপারটা বার বার উল্লেখ করেছিলাম। কেবলমাত্র প্রাথমিক ছাত্র-ছাত্রীদের মধ্যে অপুষ্টি, ক্রিমি সংক্রমন, খোসপাচড়া তুলনামূলকভাবে বেশি। বিশুদ্ধ পানীয় জল ও এই সংক্রান্ত পরিষেবার অভাবও আরেকটি সমস্যা। জনসংখ্যা বৃদ্ধি এবং প্রতিষেধক ব্যবস্থা সম্পর্কে সামাজিক অভ্যাস এখানে যথেষ্ট ইতিবাচক নয়। স্বাস্থ্যবিধি অনুসারে অনীহা এখানে ব্যাপক। সম্প্রতি নুতন আরেকটি সমস্যার কথা জানা গেছে, বিষয়টি আমরা সবাই জানি এবং এই সভাতেও বিষয়টি আলোচনা হয়েছে আর্সেনিক মিশ্রিত জল এবং অন্যান্য ভূতাত্ত্বিক কারণে যে অসুস্থতা এবং ম্যালেরিয়া, যক্ষ্মা, হাঁপানি, কালাজ্বর, এনকেফালাইটিস, কুষ্ঠ ও ডায়েরিয়ার যে প্রার্দুভাব প্রায়শই আমাদের জরুরি অবস্থার সৃষ্টি করছে আধুনিক চিকিৎসার নামে সাধারণ মানুষের মধ্যে বিভ্রান্ত ছড়ানো এবং একই সাথে সরকারি ব্যবস্থাকে লঘু দেখিয়ে হেয় প্রতিপন্ন করার চেষ্টা করা হয়। এতে অনেক দুঃখজনক ঘটনা এবং ভুল বোঝাবুঝি বাড়ছে। এক সময় জনমুখী স্বাস্থ্য ব্যবস্থা এবং পরিকাঠামো গড়ার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ নেতৃত্ব দিয়েছে। বিশেষত বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হওয়ার পর ভূমিসংস্কার, পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠা এবং গণতন্ত্রিকরণে অংশগ্রহণের মাধ্যমে বিভিন্ন কর্মসূচির সম্ভাবনা অনেক বৃদ্ধি পেয়েছে। নির্দিষ্টভাবে স্বাস্থ্য ও চিকিৎসার ক্ষেত্রে বামপন্থী সরকার সচেষ্ট। এই রাজ্যের স্বাস্থ্য সূচককে দু' হাজার বর্ষের লক্ষ্যমাত্রা অর্জন করার দিকে আমাদের রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা এগোচ্ছে। বিভাগীয় কাজকর্মের মধ্যে দিয়ে মানুষের ক্ষোভ ও সংশয় আছে ঠিকই, কিন্তু সাফল্যও আছে অনেক। একটু পরিকল্পিতভাবে যদি সব কিছু করা যায় তাহলে সাফল্য আনা যাবে। স্বাস্থ্যের উন্নতি কেবলমাত্র বিভাগীয় কাজকর্মের উপরে নির্ভর করে না, একই সঙ্গে দপ্তরগুলোর কাজ ও পরিকল্পনায় সহযোগিতা একান্ত আবশ্যক। পরিশেষে আমি দু-একটি প্রস্তাব রাখছি আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে—সরকারি স্বাস্থ্য ব্যবস্থাকে পশ্চিমবঙ্গের প্রধান ব্যবস্থা হিসাবে বজায় রাখতে হবে এবং তাকে শক্তিশালী করতে হবে। বাস্তবভিত্তিক পরিকল্পনা অনুযায়ী অনেক গৃহ নির্মিত হয়েছে, অথচ সেই সেই গৃহগুলো ব্যবহার করার মতো চিকিৎসক, কর্মী ও সহায়ক পদ সৃষ্টি করা হয়নি। গৃহগুলো মেরামতির অভাবে পড়ে আছে, এইরকম অবস্থায় নতুন গৃহ নির্মাণের দিকে না গিয়ে বর্তমানে যে গৃহগুলো পড়ে আছে সেগুলোকে উপযোগী করে গড়ে তোলার জন্য আমি আবেদন করব। যে স্বাস্থ্যকেন্দ্রগুলি ভালভাবে চলে এবং বেশি রুগীকে পরিষেবা দিচ্ছে সেই কেন্দ্রগুলিকে শক্তিশালী করার প্রয়োজন আছে। পরীক্ষামূলকভাবে বেসরকারি এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিকে নিয়ন্ত্রণ এবং পরিদর্শনের ব্যবস্থা করলে ভাল হয়। রাজ্যের স্বার্থের সঙ্গে সঙ্গতি রেখে কঠিন ও দূরারোগ্য

চিকিৎসার ক্ষেত্রে এবং মেডিক্যাল শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষেত্রে এই সুযোগ দেওয়া যেতে পারে, যাতে তারা রাজ্যের নিয়ম ও আইন-কানুন এবং সর্বভারতীয় নিয়মবিধি মেনে চলেন। সর্বোপরি শিশু শিক্ষা কেন্দ্র এবং বালওয়াড়ি কেন্দ্রগুলিতে স্বাস্থ্য পরীক্ষার ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয়। এইসব ব্যাপারে বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করতে হবে। চিকিৎসার কোনও কোনও ক্ষেত্রে বিশেষজ্ঞের অভাব আমাদের আছে। এই বিষয়গুলি সমাধান করার জন্য আমি আবেদন করছি। হাসপাতালগুলি পরিচালনার ক্ষেত্রে কয়েকটি জরুরি পদক্ষেপ নেওয়া প্রয়োজন হয়ে পড়েছে। অভিজ্ঞ চিকিৎসকের পদ উন্নতিকরণ এবং স্ব-প্রশাসনকে শক্তিশালী করার প্রয়োজন আছে।

[2-00 — 2-10 p.m.]

হাসপাতালে আদায় হওয়া ফি হাসপাতালের কল্যাণে যাতে ব্যবহার করা হয় তার ব্যবস্থা করতে হবে। এবং রাজ্যের হাসপাতালগুলিতে যে শয্যা সংখ্যা আছে, তার সদ্ব্যবহারের জন্য দ্বিমুখী রেফারেন্স ব্যবস্থা চালু করার জন্য আবেদন করছি। হাসপাতাল পরিচালন কমিটির পরামর্শ যদি উপেক্ষা করা হয়, তাহলে হাসপাতাল কর্তৃপক্ষকে তার ব্যাখ্যা দিতে হবে। মর্গগুলোর উন্নয়নের প্রযোজন হয়ে পড়েছে। যে সব স্বেচ্ছাসেবী সংগঠন এগিয়ে আসছে, তাদের কাজগুলো অনুধাবন করতে হবে। তাদের কাছ থেকেও অনেক কিছু শিক্ষা করার আছে। তাদের যদি কিছু ক্ষতিকর দিক থাকে, সেইগুলো বাদ দিয়ে ইতিবাচক দিকগুলো গ্রহণ করতে হবে এবং আমাদের সামর্থের সম্প্রসারণ যাতে হয়, সেটা দেখতে হবে। পশ্চিমবাংলায় যে স্বাস্থ্য পরিষেবা রয়েছে, এর দ্বারা যে ব্যাপক জনসাধারণ উপকৃত হচ্ছে, সেটা অন্যান্য দেশের তুলনায় উল্লেখযোগ্যভাবে ভাল। এখানে বেশির ভাগ মানুষই সরকারি পরিষেবার আওতায় আছে এবং সেই সুযোগ পাচ্ছে, যেটা অন্যান্য দেশে হয় না। কিন্তু এতেই তুষ্ট থাকলে চলবে না, এই সমস্যাসঙ্কুল অবস্থা কাটিয়ে উঠতে গেলে আমাদের আরও বেশি নজর দিতে হবে এদিকে। জনস্বাস্থ্য আন্দোলন আমাদের করতে হবে। চিকিৎসা পাওয়ার সুযোগ আমাদের সকলেরই আছে ঠিকই, কিন্তু এদিক থেকে নজর সরিয়ে নিলে সকলেরই ক্ষতি। যেমন খাদ্য, শিক্ষা, পরিষ্কার পানীয় জল, পরিচ্ছন্নতা—যেগুলোকে আমরা বলে থাকি সামাজিক স্বাস্থ্য, এইগুলো থেকে নজর সরিয়ে দিলে আমাদের সামগ্রিক ক্ষতি হবে। গতানুগতিক যে ধারণা স্বাস্থ্য সম্পর্কে, সেটা পাল্টানোর জন্য ধারাবাহিক ভাবে প্রচেষ্টা চালিয়ে যেতে হবে। কোনও সরকারের একার পক্ষে এটা সম্ভব নয়, কোনও একক দলের পক্ষে সম্ভব নয়—যে দলই সরকারের থাকুক না কেন। সেইজন্য আমার মাননীয় বিরোধী দলের বন্ধুদের এবং সরকার পক্ষের বন্ধুদের আবেদন করব যে, আপনারা নিজ নিজ এলাকার সঙ্গে যুক্ত হয়ে জনস্বাস্থ্য আন্দোলন ভালভাবে গড়ে তুলুন। এক্ষেত্রে সমাজের সকল স্তরের মানুষকে যুক্ত করতে হবে। এই

কয়েকটি কথা বলে, এই বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ সাহা, পার্লামেন্টারি কনভেনশন ডিমান্ড করে যে, বক্তৃতাটা এক্সটেম্পো হতে হয়, রিটিন নয়। এই ভাবে পড়বেন না, এক্সটেম্পো বলতে হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার উপর বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে তার বিরোধিতা করে এবং আমার আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় বামফন্ট সরকার ২৩ বছরে পদার্পণ করল। এই ২৩ বছরের রাজত্বে ক্রমাগত অধোগতির প্রক্রিয়ায় এই রাজ্যের সরকারি সাস্থ্য পরষেবা যে ভাবে বিপর্যস্ত এবং বেহাল হয়েছে, তা রাজ্যের ভুক্তভোগী মানুষ মাত্রই জানেন। এই রাজ্যের স্বাস্থ্যমন্ত্রী পার্থবাবু প্রায়শই বলে থাকেন যে, পশ্চিমবাংলার স্বাস্থ্য পরিষেবা ভারতবর্ষের মধ্যে সব চাইতে বড় পরিষেবা। ৭০ লক্ষ মানুষ এই পরিষেবা থেকে চিকিৎসার সুযোগ পান। এই কথা তারা সগর্বে বলে থাকেন, এবং এখানে পশ্চিমবঙ্গের চিত্র কি। আমি জেলা মহকুমা বা মফস্বল গ্রামের সরকারি হাসপাতালগুলির স্বাস্থ্যকেন্দ্রগুলির কথা, সেখানকার অব্যবস্থার কথা, বেহাল অবস্থার কথা ছেড়েই দিলাম। খোদ এই কলকাতা শহরে যে সরকারি মেডিক্যাল কলেজ হাসপাতালগুলি রয়েছে, সেগুলির কি করুণ চিত্র, এটা আমার কথা নয়, আমাদের এই বিধানসভা যে সংশ্লিষ্ট সাবজেক্ট কমিটি রয়েছে, সেই সাবজেক্ট কমিটির রিপোর্টে বেরিয়েছে এবং এটা অত্যন্ত মারাত্মক। এই হাসপাতালগুলির প্রয়োজনীয় যন্ত্রপাতি সবই অচল, অপারেশন থিয়েটারে অপারেশনের সময় এয়ার কন্ডিশন মেশিন অচল হয়ে যায়। ওখানের বিভিন্ন পরিবেশ অত্যন্ত অপরিচ্ছন্ন। মর্গগুলি অত্যন্ত অপরিচ্ছন্ন অবস্থায় থাকে। ফলে পরিবেশ দূষিত হচ্ছে। এইরকম একটা ভয়াবহ অবস্থা। রিপোর্টে বলছে যে, মামুলি যে সমস্ত পরীক্ষা হয়—যেমন মল, মূত্র পরীক্ষা, রক্ত পরীক্ষা এইসব মামুলি পরীক্ষা ব্যবস্থা থাকা সত্ত্বেও সেগুলি অকেজো এবং রোগীদের বাইরে বেসরকারি পরীক্ষাগার থেকে পয়সা দিয়ে পরীক্ষা করে আনতে হয়। হাসপাতালের খাদ্য হচ্ছে একেবারে অখাদ্য। খাদ্যের ক্ষেত্রে নাকি বরাদ্দ বাড়ানো হয়েছে ১৮ টাকা। এন. আর. এস. গলপিটালে আপনার দপ্তরের যে নজরদারি কমিটি করেছিল, তার একটা রিপোর্ট আপনার কাছে পেশ হয়েছে, তাতে দেখা যাচ্ছে যে, এন. আর. এস. হসপিটালে এখনও সেই পুরানো বরাদ্দ ৮ টাকা থেকেই খাবার দেওয়া হচ্ছে এবং কি অপরিচ্ছন্ন, অস্বাস্থ্যকর পরিবেশে ক্যান্টিনগুলিতে রান্না হয়। সেই সমস্ত মারাত্মক চিত্র তুলে ধরা হয়েছে। শৌচাগারগুলির অবস্থা একেবারে নরককুন্ডা। সেখানে জমাদার আছে বলে মনে হয় না। ডাক্তারদের কোনও দায়বদ্ধতা নেই। এইরকম একটা অরাজকতা

চলছে। হাসপাতালের মধ্যে নানা রকম অসামাজিক কাজকর্ম চলছে। সেখানে জুয়ার আড্ডা চলছে, মদের আড্ডা চলছে, শুয়োরের ব্যবসা চলছে। বহিরাগতরা ঝুপড়ি করে রয়েছে। এন. আর. এস. হসপিটালে প্রায় ৬ হাজারের মতো ঝুপড়ি করে রয়েছে। তারা হাসপাতলের জল, বিদ্যুৎ ব্যবহার করছে। এই সমস্ত জিনিস প্রতিরোধ করার জন্য আপনার দপ্তর একটা কমিটি করেছিল—নজরদারি কমিটি—যুগ্ম অধিকর্তা, সহ অধিকর্তা এদের নিয়ে থ্রি ম্যানস কমিটি করা হয়। তারা টাইম টু টাইম যাবে। তারা সারপ্রাইজ ভিজিট দেবে। দরকার হলে রোগীদের সঙ্গে লাইন করে তাদের সমস্যা অসুবিধা বুঝবে। তারা এর উপর একটা রিপোর্ট আপনার কাছে দিয়েছে। তারা সেখানে এই সমস্ত অনিয়মের কথা বলছে। কিন্তু আপনি বা আপনার সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না। অর্থাৎ বোঝা যাচ্ছে যে আজকে এই যে একটা দুর্নীতিচক্র হাসপাতালে চক্রান্ত করছে। একেই হাসপাতালের যে বরাদ্দ তা অপ্রতুল প্রয়োজনের তুলনায়। কিন্তু যেটুকু পরিষেবা আছে, যতটুকু পরিষেবার সুযোগ ছিল, তাও আজকে বাস্তুঘুঘু এবং দালালের দুর্নীতির চক্রে পড়ে জনসাধারণ তা থেকে বঞ্চিত হচ্ছে। এই চক্রের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য আপনি নজরদারি কমিটি করলেন, কিন্তু শেষ পর্যন্ত আপনি সেক্ষেত্রেও সারেন্ডার করলেন।

[2-10 — 2-20 p.m.]

সরকার আজকে এই দুর্নীতির কাছে আত্মসমর্পণ করেছে। জনস্বার্থকে বলি দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দ্বিতীয় কথা হচ্ছে মেডিক্যাল শিক্ষা। পশ্চিমবাংলার মেডিক্যাল শিক্ষা সারা ভারতবর্ষের মধ্যে অগ্রগণ্য ছিল, ঐতিহ্যমণ্ডিত ছিল রায়টা গোটা ভারতবর্ষকে পথ দেখাত। সেই মেডিক্যাল শিক্ষা এবং ঐতিহ্যমণ্ডিত ক্যালকাটা মেডিক্যাল কলেজ যেটা কিনা একশো বছরের পুরানো সেই মেডিক্যাল কলেজ আপনাদের জমানায় যার ন্যূনতম পরিকাঠামো আজকে নেই আজকে সবচেয়ে বিপর্যস্ত। যার জন্য মেডিক্যাল কাউন্সিল অব ইণ্ডিয়া ৯৩ সালে আপনাদের ওয়ার্নিং দিয়েছিল যে শিক্ষকের সংখ্যা এবং পরিকাঠামো উন্নত না যদি করা হয় তাহলে মেডিক্যাল কাউন্সিল বাধ্য হবে ডি-রিকগনাইজড় করতে, তাদের সিট কমিয়ে দিতে। ৯৩ সাল থেকে ৯৯ সাল হয়ে গেল। মেডিক্যাল কাউন্সিল অব ইণ্ডিয়ার নির্দেশ অনুযায়ী আপনারা পদক্ষেপ নিতে পারলেন না সেখানে তারা ৫৫টা সিট কমিয়ে দিতে নির্দেশ দিল। এ আপনাদের পক্ষে লজ্জার কথা। আজকে সাতটা মেডিক্যাল কলেজ হাসপাতাল অ্যানাটমিতে ডেডবডি নেই, বায়োকেমিস্ট্রিতে ওষুধ নেই, ক্লিনিকসে ক্লাসরুম নেই। ল্যাবরেটরিতে যন্ত্রপাতি নেই, লেকচার হলে টিচিং রুম নেই, বিশাল বাড়িগুলোর জরাজীর্ণ অবস্থা। হাসপাতালগুলোর পূতিগন্ধময় নারকীয় পরিস্থিতি। এইরকম সমস্যা জর্জরিত কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতাল। শিক্ষকদের

অ্যাডহক প্রোমোশন, বদলি, নানারকম চালাকি করে মানুষকে বিভ্রান্ত করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এইরকম একটা পরিস্থিতি। সি. টি. স্ক্যান নেই। আপনারা বলে থাকেন দুর্বলতম দরিদ্র্য মানুষদের জন্য আপনারা চিকিৎসা পরিষেবা দেবেন। ২৭ তারিখে ওয়েস্ট ব্যাঙ্ক হাসপাতাল যেটা নার্সিং হোম, আপনি আর মুখ্যমন্ত্রী গিয়ে উদ্বোধন করে এলেন। কতগুলো প্রকল্পের উদ্বোধন করে এলেন। সেখানে মুখ্যমন্ত্রী বললেন যে আমাদের হাসপাতাল, সরকারি হাসপাতালে আগের সেই পরিষেবা আর নেই। বেসরকারি উদ্যোগকে স্বাগত জানাচ্ছি। এ কি করে হবে? এতো নার্সিং হোমের মতো। এত ব্যয়বহুল। সমাজের শতকরা ৮০ ভাগ মানুষ দরিদ্র। তারা কি এই ব্যবস্থার সুযোগ নিতে পারবে? তাদের তো সরকারি হাসপাতালেই যেতে হবে। বিড়লা হার্ট রিসার্চ, কোঠারি, এরা তো লাখপতি, কোটিপতিদের দিকে লক্ষ রাখবে। এরা কি গরিবদের দিকে লক্ষ রাখবে? এন. আর. আই বিরাট ব্যবসায়ি তাদের পয়সায় মেডিক্যাল কলেজ করে দেবে, হাওড়াতে করবেন। মুখ্যমন্ত্রী বলছেন, হ্যাঁ, করতে হবে। গরিবদের জন্যও করতে হবে। এই সমস্ত ছেলেভুলানো কথা বলে কি কাজ হবে? সমাজের দুর্বল মানুষের জন্য যে পরিষেবা ছিল, যেটুকু ইনফ্রাস্ট্রাকচার ছিল তাও আপনারা শেষ করে দিয়েছেন। আজকে সমস্ত বেসরকারিদের হাতে তুলে দিচ্ছেন। আজকে হাসপাতালে সামান্যতম ওষুধ, প্যারাসিটামল সেটাও পর্যন্ত পাওয়া যায় না। জীবনদায়ি ওষুধ—সাপে কামড়ানো, কুকুরে কামড়ানো ওষুধও পাওয়া যায় না। কুকুরে কামড়ালে মানুষকে কি প্রচণ্ড হয়রানি হতে হয়। ম্যালেরিয়ায় তো আবার মানুষ আক্রান্ত হচ্ছে। আর্সেনিক রোগের কোনও চিকিৎসা ব্যবস্থা নেই। ১৫। ২০ বছর আগে টি. বি.-র ওষুধ পাওয়া যেত তাও পাওয়া যাচ্ছে না। যক্ষ্মা রোগ আবার ফিরে আসছে। কোনও পরিষেবা নেই। এইরকম একটা মারাত্মক অবস্থার মধ্যে চলছে রাজ্যের স্বাস্থ্যব্যবস্থা। সেখানে স্বাস্থ্য পরিষেবা নেই, ওষুধ নেই, সেখানে একটা মারাত্মক অবস্থার মধ্যে আমরা পড়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্য দপ্তরের পারফরমেন্স চূড়ান্ত স্বাস্থ্য দপ্তরে। আজকে স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট-১ রাজ্য স্বাস্থ্য উন্নয়ন প্রকল্প-২ সেখানে বিশ্বব্যাংকের ৭০১ কোটি টাকার প্রকল্প যেটা ১৯৯৯ সালের মার্চ মাস ছিল টার্গেট ইয়ার। ওনার বিভিন্ন যে হাসপাতালগুলি তার পরিষেবার জন্য উন্নয়নমূলক প্রকল্পে সেখানে আপনারা খরচ করতে পেরেছেন ৫৬ কোটি ৭৬ লক্ষ টাকা। আপনাদের পারফরমেন্স আজকে এইরকম একটা জায়গায় এসেছে। গত ৪ বছরে আপনাদের পারফরমেন্স কি? আজকে সিটি স্ক্যানের মেশিনগুলি কি অবস্থায়? মাথায় রক্তক্ষরণ হলে সিটি স্ক্যান করাতে হয় এবং তার জন্যই সিটি স্ক্যান মেশিনের দরকার হয়। কলকাতার হাসপাতালগুলির মধ্যে একমাত্র এস. এস্. কে. এম. হসপিটালের বাঙ্গুর নিউরোলজিতে সিটি স্ক্যান মেশিন আছে এবং সেখানে স্ক্যানের বিরাট লাইন পড়ে, তাই স্বাভাবিক ভাবেই ১,২০০, ১,৫০০ টাকা খরচ করে লোকে বাইরে থেকে করা বাধ্য হয়,

তা নাহলে হয়রানি হতে হয়। বিভিন্ন হসপিটাল কর্তৃপক্ষ বার বার স্বাস্থ্য দপ্তরের কাছে তাদের অবস্থার কথা বলছি কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না। সেখানে আপনি নির্বাক হয়ে আছেন। আজকে এই পরিস্থিতি বিশ্বব্যাংকের কাছ থেকে ৭০১ কোটি টাকা নিয়েছেন অথচ কোনও প্রকল্পই রূপায়িত হচ্ছে না। তার মধ্যে ৫৬ কোটি টাকা খরচ করতে পেরেছেন। এইরকম একটা ব্যর্থতা দেখা যাচ্ছে। আজকে প্ল্যান আউট-লে সেখানে পাচ্ছি যে টাকা বরাদ্দ হচ্ছে সেই টাকা খরচ করতে পারছেন না। ১৯৯৮-৯৯ সালে প্ল্যান আউট-লে হচ্ছে ১৩৪ কোটি ৭৬ লক্ষ টাকা, আর তার মধ্যে খরচ হয়েছে ৯৬ কোটি ৮৫ লক্ষ টাকা। সাবজেক্ট কমিটি তার প্রি-বাজেট স্ক্রুটিনীর রিপোর্টে বলছে ৭১ পারসেন্ট আন্ডার ইউটিলাইজেশন। আজকে স্বাস্থ্য দপ্তরের চূড়ান্ত ব্যর্থতা এখানেই। আর আপনারা বলছেন আপনাদের এত বড় স্বাস্থ্য পরিষেবা এটা ভারতবর্ষের মধ্যে আর কোথাও নেই। আজকে দিনের পর দিন কি করে হসপিটালের মধ্যে ঝুপড়ি থাকে? আজকে মিনিমাম জিনিস যেটা জনগণ আপনাদের কাছে আশা করেন যেমন সাপে কাটার ওষুধ, কুকুরে কামড়ানোর ওষুধ দিতে পেরেছেন? আপনার কাছে এতবার গিয়েছি, বলেছি এই সমস্ত জিনিসগুলি পেতে অসুবিধা হচ্ছে। আজকে ম্যালেরিয়া ইরাডিকেশন স্কিম করেছেন। আজকে স্বাস্থ্য দপ্তরের যে ইনফ্রাস্ট্রাকচার সেটার কি অবস্থা? আমরা বারবার হাউসে বলেছি, আমার পূর্ববর্তী বক্তাও বললেন নতুন করে হেলথ সেন্টার, শয্যাসংখ্যা বৃদ্ধির ব্যাপারে। আজকে স্বাস্থ্য দপ্তরে একটা স্টেনমেন্ট অবস্থা। আর আপনারা বলছেন যে আমাদের স্বাস্থ্য পরিষেবা অনেক বড় হয়ে গেছে আমরা মেনটেন করতে পারছি না। আজকে স্বাস্থ্য দপ্তর একটা স্থবিরতায় ভুগছে। আজকে স্বাস্থ্য দপ্তরের এই জনস্বাস্থ্য বিরোধী নীতির ফলে গ্লোবালাইজেশনের বিরুদ্ধে প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে মুখে বলছেন, কিন্তু কার্যক্ষেত্রে দেখা যাচ্ছে রাজ্য সরকার স্বাস্থ্য দপ্তর গ্লোবালাইজেশন, প্রাইভেটাইজেশন, বাজারীকরণ নীতি, বাণিজ্যিকীকরণ নীতির কাছে আত্মসমর্পণ করছেন। যার ফলে সরকারের স্বাস্থ্য পরিষেবার যে পরিকাঠামো ছিল যে পরিষেবা ছিল সেটা দিনের পর দিন অবহেলার ফলে আরও নিষ্ক্রিয় হয়ে গেছে, অকেজো হয়ে যাচ্ছে। বামফ্রন্ট সরকার ব্যয়বহুল স্বাস্থ্য পরিষেবার দিকে পশ্চিমবাংলার জনগণকে ঠেলে দিচ্ছে।

[2-20 — 2-30 p.m.]

অর্থাৎ চিকিৎসা দিতে না পেরে নিশ্চিত মৃত্যুর দিকে তাদের ঠেলে দিচ্ছেন। এইরকম একটা মর্মান্তিক অবস্থা আজকে স্বাস্থ্য দপ্তরের। তাই স্যার, আমি আজকে এই স্বাস্থ্য দপ্তরের বাজেটের বিরোধিতা করছি এবং বিরোধীদের আনা কাট-মোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ দে এবং রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী মিনতি ঘোষ ১৯৯৯-২০০০ সালের জন্য যে ব্যয়-বরাদ্দ এই সভায় পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। এটা ঠিক যে আমাদের মত স্বাধীন দেশে পুঁজিবাদি ব্যবস্থার মধ্যে মানুষের খাদ্য, শিক্ষা, বাসস্থানের যে অঙ্গীকার তা মেটানো হয়নি। আমাদের কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য সম্বন্ধে যে পরিকল্পনা তার ফলে দেশের মানুষের কাছে স্বাস্থ্য পরিষেবা পৌছায়নি। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পরে ভূমি-সংস্কার, কৃষির অগ্রগতির ফলে খাদ্য সমস্যা মেটানো সম্ভব হয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে পাণীয় জলের সমস্যা মিটছে। কলেরা রোগের প্রকোপ কমেছে। এখানে কংগ্রেস সদস্যরা স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতার কথা তুলে ধরেছেন। কিন্তু ওঁদেরই প্রধানমন্ত্রী নরসিমা রাও যখন কেন্দ্রে আসীন ছিলেন তখন গ্যাট চুক্তি হয়েছিল। আর, সেই গ্যাট চুক্তির মধ্যে দিয়ে আমরা কি উপলব্ধি করেছিলাম? আমরা উপলব্ধি করেছিলাম ঐ গ্যাট চুক্তির ফলে কৃষিক্ষেত্রে ওষুধপত্রের ক্ষেত্রে দাম বৃদ্ধি পাবে। সেটাই আজকে কার্যকর হচ্ছে। গ্যাটের পরে তারা বি. জে. পি.-র আনা পেটেন্ট বিল সমর্থন করেন। ফলে আজকে সমস্ত জিনিসপত্রের দাম মানুষের আয়ত্তের বাইরে চলে যাচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সীমিত আর্থিক ক্ষমতা নিয়ে এখানে স্বাস্থ্য পরিষেবা চালিয়ে যাচ্ছেন। এটা অত্যন্ত উল্লেখযোগ্য ঘটনা।

এবারে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে কতকগুলো বিষয়ে নজর দেবার জন্য অনুরোধ করব। আজকে দেখা যাচ্ছে কলকাতার স্বাস্থ্য পরিষেবার দিকে বেশি নজর দিতে হচ্ছে। কিন্তু সাথে সাথে গ্রামে স্বাস্থ্য পরিষেবা, বিশেষ করে উপ-স্বাস্থ্য কেন্দ্র, মহকুমা হাসপাতাল, জেলা হাসপাতালগুলোতে আরো নজর দেওয়া দরকার। সেখানে উন্নতমানের যন্ত্রপাতি নেই। বিশেষ করে মহকুমা হাসপাতাল বা জেলা হাসপাতালগুলোতে ই. সি. জি. মেশিন নেই। সিটি স্ক্যান এবং আলট্রাসোনগ্রাফি যাতে সেখানে হতে পারে এবং মেডিক্যাল কলেজ হয় সেটা দেখা দরকার। উত্তরবঙ্গ থেকে কোন রোগী আসলে এস. এস. কে. এম. হাসপাতাল ছাড়া অন্য কোথাও সিটি স্ক্যান হচ্ছে না। ফলে বহু মানুষ অসুবিধার মধ্যে পড়ছে তাদের বাইরে থেকে বেশি পয়সা দিয়ে করতে হচ্ছে। আজকে হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই, নার্স নেই, ওযুধ নেই। হাসপাতালে ওয়ার্ক কালচার নষ্ট হচ্ছে।

ওয়ার্ক কালচার নষ্ট হওয়ার ফলে বহু ক্ষেত্রে কাজের গতি না থাকার জন্য হাসপাতালে পরিষেবা অনেকখানি ব্যাহত হয়েছে। এছাড়া আমি আরেকটা বিষয়ের কথা বলব, সেটা হল হাসপাতালে খাদ্য সরবরাহের ক্ষেত্রে ব্যাপক দুর্নীতি হচ্ছে। এ ব্যাপারে মন্ত্রীকে নজর দিতে বলব। বহু হাসপাতালে যেমন হুগলি জেলায় টেন্ডার দিয়ে খাদ্য সরবরাহ করা হচ্ছে না। বেহালার বিদ্যাসাগর হাসপাতালে দীর্ঘদিন ধরে টেন্ডার দিয়ে

খাদ্য সরবরাহ করা হচ্ছে না। এ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে আমি নজর দেওয়ার জন্য অনুরোধ করব। এছাড়া সাফাই কর্মিদের কাজে অবহেলার জন্য হাসপাতালগুলো নোংরা থাকছে। তারা ঠিকমতো কাজ করছেন না। তারা হাসপাতালের ক্যাম্পাসের মধ্যে ঝুপড়ি বানিয়ে শুকরের চাষ করছেন। এই শূকর চাষ করার ফলে দুরারোগ্য রোগ ছড়িয়ে পড়ছে। যাতে হাসপাতালের ক্যাম্পাসের মধ্যে কেউ শূকর চাষ করতে না পারে তারজন্য মন্ত্রী মহাশয়কে কঠোর হওয়ার জন্য অনুরোধ করছি। পরিবেশ দূষণের ক্ষেত্রে যানবাহনের থেকে বা কারখানার ধোঁয়া থেকে ক্যানসার বা অন্যান্য দূষিত রোগ ছড়াচ্ছে। সেই বিষয়ে পরিবেশ দপ্তরের সঙ্গে আরও বেশি করে যাতে কাজ করা যায় সে ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব। এছাড়া হোমিওপ্যাথি, আয়ুর্বেদিক চিকিৎসার ক্ষেত্রে আরও গুরুত্ব দেওয়ার দরকার। আমাদের স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে বেশিরভাগের নজর থাকে অ্যালোপ্যাথিক চিকিৎসার দিকে। অথচ আমাদের দেশের গরিব মানুষদের ক্ষেত্রে হোমিওপ্যাথিক চিকিৎসার ক্ষেত্রে এবং আয়ুর্বেদিক চিকিৎসার ক্ষেত্রেও বিশেষ গুরুত্ব দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। এছাড়া আমি আরেকটা ব্যাপারে বলব, সেটা হল যে, দীর্ঘদিন ধরে বিভিন্ন হাসপাতালে কুকুরে কামড়ানো এবং সাপে কামড়ানোর জন্য এ. আর. ভি. এবং এ. ভি. এস. নেই। সাপে কামড়ানোর এ. ভি. এস. দীর্ঘদিন ধরে গ্রামীণ হাসপাতালগুলোতে নেই। বিশেষ করে আরামবাগ হাসপাতালে এবং মহকুমার অন্যান্য হাসপাতালে দীর্ঘদিন ধরে এ. আর. ভি. এবং এ. ভি. এস. নেই। এ বিষয়ে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে নজর দেওয়ার জন্য অনুরোধ করছি। পরিশেষে আমি বলব, পুরুলিয়ার বাঘমুণ্ডি স্বাস্থ্যকেন্দ্র সম্পূর্ণ ভেঙে পড়েছে, সেখানে গাছতলায় হাসপাতালের কাজকর্ম চলছে। এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রীকে নজর দেওয়ার জন্য অনুরোধ করছি। এই কথা বলে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন সেই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের ২২ বছরের রাজত্বে সবচেয়ে কোন দপ্তর বেশি ব্যর্থ? সেটা হল স্বাস্থ্য দপ্তর। স্যার, এরা বলেন যে সকলের জন্য স্বাস্থ্য এবং মন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন, মানুষের জন্য বিশেষত দরিদ্র, তুলনামূলকভাবে কম সুবিধাপ্রাপ্ত মানুষের মধ্যে স্বাস্থ্য সচেতনতা আনা এবং স্বাস্থ্য ব্যবস্থার জন্য তিনি চেষ্টা করেছেন। কিন্তু এটা যে কতখানি বিভ্রান্তিকর এবং মানুষকে ধাপ্পা দেওয়ার চেষ্টা সেটা বলছি। এই দপ্তরের ব্যর্থতার জন্য এর ক্রেডিবিলিটি নষ্ট হয়ে গেছে। পশ্চিমবঙ্গের মানুষ স্বাস্থ্য দপ্তরের উপর তাদের কনফিডেন্স আর রাখতে পারছেন না। এবং সেজন্য আমরা দেখতে পাই যে, সরকার পক্ষ ও বিরোধীপক্ষের মাননীয়

সদস্যদের মধ্যে অনেকেরই কিছু অসুখ-বিসুখ হলে, যেমন—কিডনি, হার্ট বা চোখের কোন অসুখ হলে দেখা যায় যে তারা পশ্চিমবঙ্গের হাসপাতালগুলোর উপর ভরসা করছেন না। কনফিডেন্স নষ্ট হওয়ার ফলে তারা শংকর নেত্রালয়, অরবিন্দ নেত্রালয়, ভেলোরে বা দিল্লিতে অল ইণ্ডিয়া ইন্সটিটিউট অফ মেডিক্যাল সায়েন্স যাচ্ছেন। এটা কেন যাচ্ছেন? কলকাতায় এই সমস্ত চিকিৎসার ব্যাপারে এত সুনাম ছিল যে, গোটা ভারতবর্ষের মধ্যে সমস্তরকম চিকিৎসার ক্ষেত্রে আমরা গর্ব করতে পারতাম। কিন্তু আজকে সেই পশ্চিমবঙ্গের মানুষ এখানকার হাসপাতালগুলোর উপর, এখানকার স্বাস্থ্য দপ্তরের উপর ভরসা রাখতে পারছেন না। তারা চলে যাচ্ছেন পশ্চিমবঙ্গের বাইরে, ফর বেটার ট্রিটমেন্ট। সুতরাং এই দপ্তরের ব্যর্থতা অত্যন্ত পরিস্ফুট হয়ে যাচ্ছে। এটা আমরা সবাই বুঝতে পারছি। আজকে জেলা হাসপাতাল থেকে, গ্রামীণ হাসপাতাল থেকে রোগীকে কলকাতায় রেফার করা হয়। কলকাতায় সেই রোগীকে এক হাসপাতাল থেকে আরেক হাসপাতালে রিগ্রেট নো বেড্ বলে পাঠানো হয়। এভাবে এক হাসপাতাল থেকে আরেক হাসপাতাল করতে করতে সেই রোগী মারা যায়। তারা চিকিৎসার সুযোগ ঠিকমতো পাচ্ছেন না। আজকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা ঘটনার কথা বললাম, সেটা হল, মুর্শিদাবাদ থেকে প্লাস্টিক সার্জারির একটা কেসের রোগী ১৯৯৮ সালের নভেম্বর মাস থেকে আজ পর্যন্ত প্রতি ১৫ দিন অন্তর অন্তর মেডিক্যাল কলেজে আসছে। অথচ যখনই আসে তখনই তাকে বলা হয় বেড নেই। গরিব মানুষ, সে বার বার হয়রানি হচ্ছে। এ ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীর সাথে কথা বলছি। আশা করছি এবারে হয়তো হয়ে যাবে। কিন্তু সব ক্ষেত্রে মাননীয় মন্ত্রীর কাছে যাওয়া যায় না। সবাই তো আসতে পারে না। কিছুদিন আগে পি. জি. হাসপাতালে অ্যাক্সিডেন্টের জন্য একজনকে ভর্তি করা হল। বলা হল সেখানে সি.টি স্ক্যান হবে না। তারপর তাকে পাঠানো হল বাঙ্গুর হাসপাতালে, সেখানে দেখা গেল মেশিন খারাপ। এভাবে ঘুরতে ঘুরতে পেশেন্ট মারা গেল। এন. আর. এসের মতো হাসপাতালে মেডিক্যাল কলেজের মতো হাসপাতালে গ্রাম-গঞ্জ থেকে গরিব মানুষরা এসে ঠিকমতো চিকিৎসা পাচ্ছেন না। এই সব হাসপাতালগুলো সমস্ত ধরনের চিকিৎসার সুযোগ-সুবিধা নেই। আজকে মাননীয় দেবপ্রসাদবাবু গ্লোবালাইজেশন বা প্রাইভেটাইজেশনের কথা বললেন। মাননীয় মুখ্যমন্ত্রী হাওড়ায় একটা প্রাইভেট হাসপাতালের ব্যবস্থা করলেন। তিনি বলেছেন আজকে প্রাইভেট হাসপাতাল তৈরি করতে হবে। যে সমস্ত প্রাইভেট হাসপাতাল এখানে তৈরি হয়েছে তাদের মধ্যে যেমন, রুবী জেনারেল হাসপাতাল—সেখানে গেলে চিকিৎসা পাচ্ছে যত বড়লোকেরা। তাহলে গরিব লোকেরা কোথায় যাবে? এখানে চিকিৎসা ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে। আজকে হাসপাতালগুলোতে ডাক্তার থাকে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, জাঙ্গিপুর সাব-ডিভিশনাল হাসপাতালে ২ বছর ধরে এস. ডি. এম. ও. নেই। জাস্ট লাইক

মিউজিক্যাল চেয়ার, এখানে ডাক্তার ২ মাস থাকেন, আবার ২ মাস পরে আরেকজন ডাক্তার আসেন। এভাবে ২ মাসের বেশি সেখানে ডাক্তার থাকেন না। এই হাসপাতালে এক্সরে মেশিন খারাপ হয়ে গেছে, সেটা এখনও ঠিক হচ্ছে না। সেখানে অ্যাম্বুলেন্স খারাপ হয়ে পড়ে আছে। চিকিৎসা হবে কি করে? এখানে অ্যাম্বুলেন্স যদি ঠিক থাকে তাহলে দেখা যাবে তেল নেই। তখন তেল জোগাড় করে তবে রোগীকে অ্যাম্বুলেন্স করে নিয়ে যেতে হবে। সেই তেল জোগাড় করতে করতে রোগীর অবস্থার অবনতি হয়ে যায়। মহেশাইল ব্লক হেলথ সেন্টারে ৫ বছর আগে একজন ডাক্তার ছিলেন। সেই ডাক্তার খুন হলেন। কিন্তু অপরাধিদের শাস্তি হয়নি। সেখানে আর কোনও ডাক্তার যাচ্ছেন না। এর ফলে সাধারণ গরিব মানুষের চিকিৎসা হচ্ছে না। সেখানে কোনও ডাক্তার পোস্টিং হল না। সেখানে বেড কম। কোনওরকম চিকিৎসা ব্যবস্থা সেখানে হচ্ছে না।

এখানে যে অবস্থা তাতে হাসপাতালটা উঠে গেল, সেখানে দরজা-জানালা লোপাট হয়ে গেল। বহুতালিতে ডাক্তার নেই, নার্স নেই। আহিরনে মেডিক্যাল অফিসার হচ্ছেন একজন হোমিওপ্যাথি ডাক্তার। ব্লক হসপিটাল, সেখানকার একজন বি. এম. ও. এইচ হচ্ছেন একজন হোমিওপ্যাথি ডাক্তার। আজকে এই অবস্থার মধ্যে চলছে স্বাস্থ্য দপ্তর। জঙ্গীপুর সাব-ডিভিশনাল হাসপাতাল, সেখানে অনেক জায়গা আছে, কিন্তু তার কোনও বাউন্ডারি নেই। সেখানে শুয়োর গরু, কুকুর একসঙ্গে থাকে। সেখানে ডাক্তারের কোনও কোয়াটার নেই। এই অবস্থার মধ্যে সেখানে চিকিৎসা ব্যবস্থা চলছে। আপনি বলেছেন যে চিকিৎসক পাওয়া যাচ্ছে না। কয়েকদিন আগে তাপসবাবু বললেন যে পি. এস. সি.-তে ৩০৮ জনের মতো ডাক্তার এমপ্যানেল হয়ে আছে। কিন্তু অন্যদিকে দেখা যাচ্ছে অমুক হাসপাতালে ডাক্তার নেই, তমুক হাসপাতালে ডাক্তার নেই। এই যে পি. এস. সি-তে যারা এমপ্যানেল হয়ে আছে তাদের বয়স পার হয়ে যাচ্ছে তারা ভবিষ্যতে আর চাকুরি পাবে না। তাদের পোস্টিং হচ্ছে না। আপনি বললেন যে কন্ট্রাকচুয়াল বেসিসে ডাক্তার নিয়োগ করা হবে, তার ব্যবস্থাও আপনি করছেন না। আজকে কোয়েশ্চেন আওয়ারে আপনি বললেন যে গোটা রাজ্যে মশার উপদ্রব বেড়েছে। কলকাতায় কি পরিমাণ ম্যালেরিয়া হচ্ছে তার হিসাব আপনি দিলেন। তাকে কন্ট্রোল করার জন্য কি ব্যবস্থা করেছেন? মানুষের যাতে চিকিৎসা হয়, ঠিকভাবে যাতে ব্যবস্থা হয় সেই ব্যবস্থা আপনার কোথায়? আপনি জানেন যে সেন্ট্রাল গভর্নমেন্টের একটা স্কিম আছে। কতকগুলি কমিউনিটি হেলথ ওয়ারকারের বহুদিন আগে অ্যাপয়েন্টমেন্ট হয়ে গেলে, তাদের আগে কমিউনিটি হেলথ ওয়ার্কার বলা হত এখন তাদের কমিউনিটি হেলথ ভলেনটিয়ার বলা হয়। এদের মন্ত্রীর দপ্তরে ডাইরেক্ট এমপ্লয়মেন্ট নেই। প্রথমে যখন তারা নিযুক্তি হয়েছিল তখন তারা কিছু ওষুধ দিত। তারা একটা এমারজেন্সি ওষুধের ব্যাগ নিয়ে গ্রামে গ্রামে ঘুরতো। এখন সেই ব্যবস্থা নেই।

তারা বিভিন্ন সময় আসছে এবং আন্দোলন করছে। তাদের কোনও সুরাহা হচ্ছে না। আপনার কাছে আমি আবেদন জানাচ্ছি, হয় তাদের পদ উঠিয়ে দিন, ৫-৬ মাস অন্তর অন্তর ৫০ টাকা ভাতা দিয়ে রেখে দেওয়ার দরকার কি আছে, না হয় তাদের সঠিক ব্যবস্থা করুন। এখানে যে প্রি-ভোটিং বাজেট স্ক্রুটিনির রিপোর্ট দেওয়া হয়েছে সেখানে পরিষ্কার বলা হয়েছে "The Committee feels that entire Health Care Delivery System in our state suffers from misallocation of fund unbalanced distribution of facilities and inefficient management of public sector. The Committee directs the Government to build up public awareness and impose adequate administrative central and discipline over its incumbents." এখানে এই কমিটিতে স্বীকার করে নেওয়া হচ্ছে যে কিভাবে আপনার ডিপার্টমেন্টের কাজ চলছে। আজকে জেলায় জেলায়, মহকুমায় মহকুমায় হাসপতালগুলিতে আরও উন্নত ধরনের মেশিনের ব্যবস্থা না করেন, সেখানে যদি আলটা সোনোগ্রাফির মেশিন না দেন, সেখানে যদি সি. টি. স্ক্যান করার মেশিন না দেন তাহলে গ্রামের মানুষকে কলকাতায় আসতে হবে। গ্রামের মানুষ যারা পেছিয়ে পড়া মানুষ—যাদের কথা আপনারা শুধু বক্তব্যের মধ্যেই বলেন, তাদের জন্য কাজের কাজ কিছু হচ্ছে না—তারা কেবল অসুখ নিয়ে কলকাতায় আসছে সারাবার জন্য, কলকাতায় এসে ঘুরে ঘুরে বেড়াচ্ছে। সুতরাং জেলা হাসপাতালগুলির উন্নতি করতে হবে, ব্লক হেলথ সেন্টারগুলির উন্নতি করতে হবে। যেখানে ডাক্তার নেই সেখানে ডাক্তার দিতে হবে। সেখানে সাপে কামড়ানোর ঔষধ, কুকুরে কামড়ানোর ঔষধ দিতে হবে। এই সমস্ত ব্যবস্থা করার কোনও কথা বাজেটের মধ্যে নেই। সেইজন্য আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলি গ্রহণ করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী অসিত মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পার্থ দে এবং মিনতি ঘোষ আনীত বাজেট বরাদ্দ ১ হাজার ১৯৮.৮ কোটি টাকা তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, রবীন্দ্রনাথ তার ঐকতান কবিতায় বলেছিলেন, 'বিপুলা এ পৃথিবীর কতটুকু জানি। দেশে দেশে কত না নগর, কত না রাজধানী।' সমগ্র বিশ্বের কাব্যের সামগ্রিকতা তার কাব্যে স্থান পায়নি বলে তার আশঙ্কা ছিল। কিন্তু পার্থবাবু এবং মিনতী ঘোষের বাজেট পড়ে আমার মনে হয়েছে যে তাদের কোনও আশঙ্কা নেই। তারা স্বাস্থ্য সম্পর্কে সবই জানেন—সাব-সেন্টার থেকে আরম্ভ করে এস. এস. কে. এম. পর্যন্ত সব জানেন। ব্যর্থতার কোনও দায় তাদের নেই, সাফল্য অনেক আছে। আমি শুধু স্বাস্থ্য সম্পর্কে

আপনার মাধ্যমে কিছু বলতে চাই। আজকে ম্যালেরিয়া নিয়ে উত্তর দিচ্ছিলেন। স্বাস্থ্য মন্ত্রীর ব্যার্থতার নজির আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ৯৭ সাল নিয়ে মাথা ঘামাচ্ছেন। কিন্তু ১৯৯৪-৯৫, ৯৫-৯৬ সালে কেন্দ্রের এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা আপনি পেয়েছিলেন। তখন আপনি কোনও ব্যবস্থা করেছিলেন? এই তথ্য আমার কাছে আছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং কেন্দ্রের ১৯৯৪-৯৫ সালে ৪৪৯.৬৪ লক্ষ টাকা, ১৯৯৫-৯৬ সালে আপনি পেয়েছেন ৪৪৫.১৬ লক্ষ টাকা এবং ১৯৯৬-৯৭ সালে পেয়েছেন ৭৭২.৭০ লক্ষ টাকা। এত যে টাকা এসেছিল, আপনি কোনও আগের বছরগুলিতে খরচ করেননি, কোনও ব্যবস্থা নেননি। তার ফলে আজকে এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। আপনার তথ্য মতো ১৯৯৭ সালে ম্যালেরিয়ায় আক্রান্তের সংখ্যা হচ্ছে ৩৪ হাজার ৫৬০। আমি আপনাকে জানাতে চাই যে ১৯৯৮ সালে ৫৪ হাজার ৬৬৯ এবং ১৯৯৯ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ১ হাজার ২৬১ আক্রান্তের সংখ্যা। এটা কি করে হয়? আপনি লেপ্রোসি প্রোগ্রামের কথা বার বার বলেন এবং এবারেও বাজেট বক্তৃতায় বলেছেন। ১৯৯৬ সালে অন্ধ্রে যেখানে লেপ্রোসি ডিকেক্টেড হয়েছিল ৪৪ হাজার ৫, আসামে ৮ হাজার ৮০, গুজরাটে ১৫ হাজার ৭৯৫, কর্ণাটকে ১৭ হাজার ২৫০, এম. পি.-তে ৫৭ হাজার ৭৭৯, আর সেখানে পশ্চিমবাংলায় ৬১ হাজার ১২৫। শুধু মাত্র আপনার উপরে ছিল উত্তর প্রদেশ। এই প্রসঙ্গে একটা ছোট্ট কথা বলি। ভাটপাড়া জেনারেল হাসপাতাল সম্পর্কে আপনি কি ব্যবস্থা নিয়েছেন তার উত্তর দেবেন। ভাটপাড়া স্টেট জেনারেল হাসপাতালে দুর্নীতি হল, লেপ্রোসির টাকা, সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা নয়-ছয় করা হল। একটা ওয়ার্ড তৈরি করা হল যা ব্যবহার করা হল না। পি. এ. সি. আপনার কাছে জানতে চেয়েছিল, আপনি তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন? পি. এ. সি.-র রিপোর্ট আমি পড়ে শোনাচ্ছি। According to the Public Accounts Committee Report—The Department and other concerned authorities seem to have ignored their account-ability and developed a serious trend to bypass the facts under the plea of unavailability of records. They even did not care to appear before the Public Accounts Committee. এই হচ্ছে আপনার দপ্তর, যারা পি. এ. সি.-র রিপোর্টের সামনে আসতে পারল না। এই দুর্নীতির বিরুদ্ধে আপনি কোনও ব্যবস্থা নিতে পেরেছেন? টাইফায়েড ডেথ খুব সামান্য ব্যাপার যেগুলি অন্য জায়গা থেকে উঠে যাচ্ছে। কিন্তু আপনার দপ্তর ব্যর্থ। আপনি চিন্তা করে দেখুন। ১৯৯৪, ৯৫ এবং ৯৬ সালে মধ্য প্রদেশে টাইফায়েড ডেথ হচ্ছে ৩২, ৫১, ৩৩, কর্ণাটকে ২০, ১৪, ১২ উড়িষ্যায় ৩৭, ২১, ১৮, তামিলনাড়ুনতে ১৪, ৫, ৯, আর ওয়েস্ট বেঙ্গলে ১৯৯৪-তে ৪৬ তারপরে আর কোনও রিপোর্ট তোলা নেই। ১৯৯৫, ৯৬ সালের নট রিপোর্টেড বলে লেখা আছে। এর পরেও মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলবেন যে তার ব্যয়-বরাদ্দ

মঞ্জুর করে দিন। আমি আপনার কাছে আর একটা কথা বলতে চাই। সেটা হচ্ছে, স্বাস্থ্য কেন্দ্র। তবে আপনার একটা ব্যাপারে আমি সমর্থন করি। সেটা হচ্ছে অ্যাওয়ারনেস দেখাতে হবে। আমরা বড় বড় হাসপতাল আর বাড়াব না। আমরা রুগীদের সংখ্যা গ্রামই শুধু কমাব না। কিন্তু আপনি কি ব্যবস্থা করেছেন— আপনার হেলথ ওয়ার্কার যারা নাকি ৭২ সাল থেকে শুরু হয়েছিল সেগুলিও বন্ধ হয়ে যাচ্ছে। হেলথ ওয়ার্কাররা বাড়িতে বাড়িতে যায় না, কার কি রোগ আছে সেগুলি দেখে না। এক কথায় কোনও নজরদারি নেই।

সাব-সেন্টারগুলোর কোনও খোঁজ নেই। আপনারা সিএইজি-তে চাকুরি দিয়েছিলেন। সামান্য অনারেয়ামের ফলে তারা যায় না, তার কাজ করে না। আপনি তাহলে কি করে প্রিভেনশন করবেন? 'প্রিভেনশন ইজ বেটার দ্যান কিওর' এটা আপনি কি করে করবেন? আপনি সঠিক তথ্য পাচ্ছেন না। স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, আপনার কাছে সহযোগিতার হাত বাড়ালেও এই রাজ্যের স্বাস্থ্যের উন্নতি করা যাবে না। আমি আপনার সামনে আর একটি তথ্য তুলে ধরতে চাই। হিউম্যান রাইটস কমিশন শুধু বুদ্ধদেববাবুর বিরুদ্ধে অভিযোগ করেনি। আমার কাছে হিউম্যান রাইটস কমিশনের রিপোর্ট আছে। তারা পার্থ দে এবং মিনতি ঘোষ, আপনাদের বিরুদ্ধেও অভিযোগ করেছেন। হিউম্যান রাইটস কমিশনের রিপোর্টের একশ পাতায় বলছে, একটি ছেলের মৃত্যু হয়েছে। তার নাম হচ্ছে সনাতন মন্ডল। 'সাবাদল ব্লক প্রাইমারি হেলথ সেন্টারে' তার মা নিয়ে এসেছিল। সে ডিহাইড্রেশনে ভুগছিল। সেখানে দু'জন ডাক্তার ছিলেন—ডঃ দিব্যেন্দু চক্রবর্তী এবং ডঃ গৌরপদ বিশ্বাস। তিনি একবার দিব্যেন্দুবাবুর কাছে গেলেন। তিনি বললেন, আমার ডিউটি না, গৌরপদ বিশ্বাসের কাছে চলে যান। গৌরপদ বিশ্বাসের কাছে গেলে তিনি বললেন, আমি দেখব না। তখন তিনি আবার কাঁদতে কাঁদতে দিব্যেন্দুবাবুর দরজায় গিয়ে ধাক্কা দিয়ে বললেন, আপনি না দেখলে আমার শিশু মারা যাবে। দিব্যেন্দুবাবু তখন আউটডোরে প্র্যাকটিস করছেন। ডাক্তারবাবু যখন তাকে দেখলেন তখন বেলা সাড়ে দশটা বেজে গেছে। সনাতন মন্ডল তখন অলরেডি ডেড। এই কথা আমার কথা নয়, হিউম্যান রাইটস কমিশন এই অভিযোগ এনেছেন। সেই ডাক্তারের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন? আপনি কি করেছেন, না দিব্যেন্দুবাবুর বিরুদ্ধে ডিপার্টমেন্টাল প্রসিডিংস স্টার্ট করেছেন। আর সনাতন মন্ডলের মা ২০ হাজার টাকা পেয়েছে। পাঁচ বছরের শিশু বিনা চিকিৎসায় মারা গেলে যদি ২০ হাজার টাকা পায়, তাহলে এক বছরের শিশু মারা গেলে পাবে চার হাজার টাকা। আর এক বছরের শিশুকে কুকুরে টেনে নিয়ে গেলে কত টাকা পাবে? পার্থবাবু, আপনি এর জবাব দেবেন। এই অভিযোগ আপনাদের বিরুদ্ধে এসেছে। আপনি কতকগুলো কমিটি করেছেন দেখুন। হেলথ সেন্টারে আপনি কনসালটেটিভ কমিটি করেছেন। তার সঙ্গে করেছেন অ্যাকাডেমিক অ্যাডভাইজারি

কমিটি। আপনি টেকনিক্যাল অ্যাডভাইজারি কমিটি করেছেন। ড্রাগ অ্যাডভাইজারি কমিটি করেছেন, টেন্ডার সিলেকশন কমিটি করেছেন। এর পরে আছে ডিস্ট্রিক্টের কমিটিগুলো। আপনি তাদের দিয়ে কোনও কাজ করাতে পারছেন? কোনও নজরদারি করাতে পারছেন যে, কিভাবে কাজগুলো হবে? পারছেন না। আর পারছেন না বলেই এই অবস্থা হয়েছে। শুধুমাত্র এস. এস. কে. এম. নয়, পি. এইচ. সি.-গুলোরও একই অবস্থা। আপনারা তো বাঁকুড়া এবং দিনাজপুর জেলার মানুষ। আপনি পার্থবাবু, একবার গিয়ে দেখুন না কি অবস্থা? আপনি কয়েকটি হাসপাতাল ভিজিট করতে শুরু করেছিলেন। আমি আপনার কাছে আবেদন করছি, সমস্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলোর কি অবস্থা তা একবার ঘুরে ঘুরে দেখুন। আমি এর আগে পি. এইচ. সি.-গুলোতে একটা করে জেনারেটর দেবার জন্য বলেছিলাম। আপনি সেখানে জেনারেটর দিলেন না। তাহলে বলুন, পি. এইচ. সি.-গুলো কি করে চলবে? হাসপাতালগুলো ভাল চলছে কিনা তা একবার গিয়ে দেখুন। আপনারা তো এত কমিশন বসিয়েছেন বিভিন্ন ক্ষেত্রে, শিক্ষাক্ষেত্রে বসিয়েছেন, কখনও কখনও অন্য ক্ষেত্রেও বসিয়েছেন। আমার দাবি রইল আপনার কাছে এবং হাউসের কাছে, এত দিন তো কেটে গেছে, আপনারা স্বাস্থ্যের ওপরে একটা কমিশন বসান। স্বাস্থ্য দপ্তরে যদি ছ'জন মন্ত্রী থাকেন, আপনার দপ্তরকে ভেঙে দু'জন মন্ত্রী বাড়লে আমাদের তাতে আপত্তি নেই। খাসখবরে কুকুরের ছবি বার বার করে আমাদের টিভিতে দেখতে হয়। আজকে সাব-ডিভিশন হাসপাতালগুলোর কি করুণ অবস্থা তা আপনি একবার দেখবেন। আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, আপনার ডিপার্টমেন্ট কি 'রেফার্ড টু' ডিপার্টমেন্ট? এখানে আমাদের বামপন্থী এম. এল. এ.-রা আছেন, তারাও তো হাসপাতালে যান। তারা জানেন যে, পি. এইচ. সি., আমতায় একজন রোগীকে নিয়ে গেলে তারা বলেন, 'রেফার্ড টু' উলুবেড়িয়া সাব-ডিভিশন হাসপাতাল। উলুবেড়িয়াতে গেলে সেখান থেকে তারা বলবেন, রেফার্ড টু হাওড়া স্টেট জেনারেল হাসপাতাল। সেখানে একদিন রাখার পরে তারা বলবেন, রেফার্ড টু এস. এস. কে. এম.। সেখানে দু' দিন তিন দিন রাখার পরে বলে, আমরা পারব না, রেফার্ড টু হেলথ মিনিস্টার।

হেলথ মিনিস্টার বললেন তিনি কিছু করতে পারবেন না, মুখ্যমন্ত্রীর কাছে যেতে। রেফার টু চিফ মিনিস্টার, চিফ মিনিস্টারের কাছে গেলে তিনি বলছেন আমার কিছু করার নেই, অটলবিহারী বাজপেয়ীর কাছে যান। অটলবিহারী বাজপেয়ীর কাছে গেলে তিনি বললেন আমি এখন কার্গিল নিয়ে ব্যস্ত, কিছু করা যবে না। সুতরাং রেফার টু কেওড়াতলা এবং নিমতলা। এরপরেও আপনি বলবেন আমার আর কিছু বলার নেই। সুতরাং এই স্বাস্থ্য দপ্তরটিই প্রকৃত রেফার টু দপ্তর হয়ে গেছে। আপনার কিছু করার ক্ষমতা নেই। মাননীয় পার্থবাবু আপনি জানাবেন ১৯৯০ সালে এই বিধানসভাতে সর্ব সম্মতিক্রমে একটা বিল পাস হয়েছিল মেডিক্যাল এডুকেশন সার্ভিস চালু করার জন্য।

সেখানে আপনি মেডিক্যাল এডুকেশন সার্ভিস চালু করার ক্ষেত্রে সম্পূর্ণভাবে ব্যর্থ। আপনার সাবজেক্ট কমিটিতে ওই কমিটির চেয়ারম্যান ডঃ গৌরীপদ দত্ত নিজে স্বীকার করেছেন যে কেন এই মেডিক্যাল এডুকেশন সার্ভিস চালু করা যাচ্ছে জানি না। আপনার মেডিক্যাল প্র্যাকটিশনার, যারা মেডিক্যাল প্র্যাকটিস করেন তাদের আপনি ঠিকমতো সুযোগ সুবিধা দিচ্ছেন না, সুতরাং দে আর নট অ্যাট অল ইন্টারেস্টেড। তারপরে বলা হয়েছে যে এটা একটা গ্লোবাল অর্থাৎ আন্তর্জাতিক সমস্যা। সেখানে মেডিক্যাল এডুকেশন সিস্টেমকে আরও মডার্ন করতে হবে। ডাক্তারদের উপযুক্ত মাইনে দিতে হবে যাতে করে এই বিষয়ে বড় বড় অভিজ্ঞ ডাক্তার এসে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করেন। সুতরাং আপনার এই মেডিক্যাল এডুকেশন সার্ভিস এবং সিস্টেমটা সম্পূর্ণভাবে ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। মাননীয় গৌরী দত্ত স্বাস্থ্যের চেয়ারম্যান আপনার কাছে আবেদন যে এই যে রোগীরা হাসপাতালের দরজায় দরজায় ঘোরাঘুরি করে, এই গরিব মানুষদের জন্য আপনার কমিটি থেকে কোনও ব্যবস্থা নিয়ে স্বাস্থ্যমন্ত্রীকে বলবে না। এই দপ্তর তার পরিষেবার ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ এই কথা বলে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে অনুমোদনের বাজেট এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি কিছু বক্তব্য রাখতে চাই। আজও সাধারণ মানুষের ভরসার স্থান হচ্ছে এই সরকারি পরিচালিত হাসপাতালগুলো। এম. এল. এ.-রা এপক্ষের বলুন বা ও পক্ষের বলুন রোগী ভর্তির জন্য কত সার্টিফিকেট দিতে হয়। কত সার্টিফিকেট আপনাদের রোগীর চিকিৎসার কনসেশন করার জন্য দিতে হয় সেটা কি আপনারা জানেন না? যাই হোক আমি ওই বিষয়ে যাব না। তবে তার মানে এই নয় যে, হাসপাতালগুলো সুষ্ঠুভাবে চলছে এবং সাধারণ মানুষের কোনও অভিযোগ নেই। আমি সেসব কথার মধ্যে না গিয়ে শুধু মন্ত্রীর যে বক্তব্য বা স্টেটমেন্ট দিয়েছেন তাকে ভিত্তি করে তার যে শুভ প্রচেষ্টা আছে এবং সেটা এই সীমিত ক্ষমতার মধ্যে করবার চেষ্টা করেছেন সেই প্রসঙ্গে আমি দু-একটি কথা বলতে চাই। এই প্রচেষ্টা যাতে আরও সুচারুরূপে সম্পন্ন করতে পারেন সেই বিষয়ে অভিযোগ করে লাভ নেই, কারণ আপনি যে সীমিত ক্ষমতার মধ্যে কাজ করছেন তাতে অনেক কিছু ভেবে আপনাকে কাজ করতে হচ্ছে আপনি প্রথমত স্বাস্থ্য বিষয়ক বাজেট বইয়ের ৩ নং পাতার শেষ পাতায় বলেছেন তার যে চেষ্টা হাসপাতালগুলোকে সুষ্ঠু পরিচালনার জন্য সেখানে তিনি একটা স্ট্যান্ডিং কমিটি করেছেন। আমার কথা হল ভিজিটিং কমিটি তো ছিল, সেই ভিজিটিং কমিটিকে বাদ দিয়ে কি স্ট্যান্ডিং কমিটি করলেন, নাকি এটা একটা অ্যাডিশন হিসাবে করলেন?

অ্যাডিশন হিসাবে এই স্ট্যান্ডিং কমিটি যদি থাকে তাহলে ভিজিটিং কমিটির দরকার কি সেটা একটু জানাবেন। এই সম্পর্কে আমার কতগুলো প্রশ্ন রয়েছে—যে এই দুটো কমিটি কি তাহলে অ্যাডভাইসারি নাকি অ্যাডমিনিস্ট্রেটিভ হিসাবে কাজ করবে। দ্বিতীয় প্রশ্ন হল যে, এই কমিটিতে বেসরকারি প্রতিনিধি আনছেন। আই. এম.-এর প্রতিনিধি আনছেন। জেলা স্তরে এই. আই. এম.-এর প্রতিনিধি স্ট্যান্ডিং কমিটিতে রাখার বিষয়টি বিবেচনা করবেন কিনা ভেবে দেখবেন। এক্ষেত্রে এক্সপার্টরা থাকলে অনেক দোষ-ত্রুটি ধরাও পড়তে পারবে। তারপরে চতুর্থ পৃষ্ঠার দ্বিতীয় পেজে বলেছেন—"পশ্চিমবঙ্গ রাজ্য অসুস্থ্যতা সহায়কনিধ" নামে একটি নিবন্ধিভূত সোসাইটি প্রতিষ্ঠা করা হয়েছে। এটা করেছেন খুব ভাল কথা। যে সমস্ত রোগীদের মাসিক আয় পনেরো-শ টাকা তাদের কতগুলো নির্দিষ্ট রোগের বিশেষ চিকিৎসা করার ক্ষেত্রে আর্থিক সহায়তা দানের উদ্দেশ্যে এই সোসাইটি খোলা হয়েছে এটা কোথায় অবস্থিত হবে এবং কোথায় যেতে হবে এবং কোথায় আবেদন করবে, কার কাছে আবেদন করবে সেসব কিছু লেখা নেই। সেখানে ওই আবেদন মন্ত্রীর মাধ্যমে হবে নাকি সেখানকার সোসাইটির কর্তার কাছে করতে হবে তার কিছু লেখা নেই। এবং এটা কোথায় এটা একটু জানাতে হবে। তা না হলে আমরাও এই বিষয়ে সাহায্য করতে পারব না। সাধারণ মানুষ জানতে বুঝতে পারবে না। তার পরের প্যারাতে বলেছেন, সাতটি বুনিয়াদি ন্যুনতম পরিষেবার অন্যতম প্রাথমিক স্বাস্থ্য পরিষেবাকে সর্বোচ্চ অগ্রাধিকার দেওয়া হয়েছে। কি বলা যায়, এখানে এটা কোনওগুলিতে দিচ্ছেন, ১৫ কোটি টাকা জেলা পরিকল্পনা কমিটিগুলিকে দিচ্ছেন, এটা কি সমগ্র জেলার নাকি ৭টি বুনিয়াদিকে সর্বোচ্চ অধিকার দিচ্ছেন? এই ৭টি কি? এটা বোঝা যাচ্ছে না। তার পরে আপনি একটি গুরুত্বপূর্ণ কথা বলেছেন, তা হল এই সিলেকশন কমিটি আপনার আছে, তাদের দ্বারা ৫৬০ জন চিকিৎসক এর পদ পূরণ করবার চেষ্টা করছেন। ৫৬০ জন তারা নাকি কাজে যোগদান করতে চাইছেন না। তার জন্য চুক্তির ভিত্তিতে ৪২৮ জন চিকিৎসককে নিয়োগ করেছেন। বাকি ১৩২ জন কাজে যোগ দিয়েছেন কি? চুক্তির ভিত্তিতে কি এদেরকে নিয়োগ করবেন? আমার কথা হল, যারা মেডিক্যাল কোর্সে পড়েন, তারা ৪/৫ বছর ধরে সাধারণ মানুষের পয়সায় পড়তে যান, কিন্তু তাদের সমাজের প্রতি যে কৃতজ্ঞতা থাকা উচিত তাদের সেটা দেখা যাচ্ছে না, তার জন্য আমার মনে হয় হাসপাতালে তারা যখন মেডিক্যাল কোর্সে ভর্তি হবে তখন তাদের বাধ্যতামূলকভাবে কোনও শর্ত করা যায় কিনা, তাদেরকে এই কোর্স থেকে পাশ করে বেরুনোর পরে তাদেরকে সরকারের নির্দেশে চাকরি করতে হবে। এই রকম কোনও শর্ত করা যায় কিনা ভাবতে অনুরোধ করছি। তা না হলে এই ভাবে সমাজের অর্থ নষ্ট হবে। আর এরা খুশিমতো দেশে বিদেশে চলে যাবে। তারা ইচ্ছামতো প্র্যাকটিস করবে, সমাজের জন্য কিছু করবে না। এটা হবে না। তাই আমি আপনাকে এটা দেখবার জন্য অনুরোধ

করছি। এবারে দেখুন, রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্পে—২ ; বিশ্বব্যাঙ্কের সহায়তায় রাজ্যের মাধ্যমিক স্তরের স্বাস্থ্য সুরক্ষার উন্নয়নকল্পে ১৯৯৬ সালে 'রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্প—২' আনুষ্ঠানিকভাবে চালু হয়েছে এর জন্য আপনি প্রযুক্তিবিদ, এবং অন্যান্য যে প্রকল্পের চেষ্টা করছেন সেটা চতুর্থ পৃষ্ঠায় বলেছেন। প্রকল্পের কাজের অগ্রগতি ত্বরান্বিত করার জন্য প্রযুক্তিবিদ ও অন্যান্য কর্মির সংখ্যা বৃদ্ধির বিষয়ে ব্যবস্থাদি নেওয়া হয়েছে। প্রকল্পভুক্ত ৮টি হাসপাতালের বাস্তু বিভাগের কাজ শেষ হয়েছে এবং এই বছর ৮২টি প্রকল্পভুক্ত হাসপাতালের বাস্তুবিভাগের কাজ আরম্ভ হয়েছে। ১৯৯৯-২০০০ সালে ৬৮টি প্রকল্পভুক্ত হাসপাতালের বাস্তুবিভাগের কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায় এবং অন্য ১১০টি প্রকল্পভুক্ত হাসপাতালের বাস্তু বিভাগের কাজ আরম্ভ হবে বলে আশা করা যয়া। মোট ২৬৮টি যে প্রকল্প নিয়েছেন, এই হাসপাতালগুলিতে সেইরকম আপনার উন্নতির জন্য আপনি আরও কিছু এক্সরে মেশিন, বিভিন্নরকম এর আধুনিক যন্ত্রপাতি বসাবার চেষ্টা করছেন, এইগুলি নিশ্চয় আপনি মহকুমা স্তর পর্যন্ত হচ্ছে কিনা বললে ভাল হয়। সর্বশেষে এই বিষয়ে আমি বলতে চাই, সিটি স্ক্যান নিয়ে যে কথা উঠেছে, এই ব্যাপারে আমি আপনাকে অনুরোধ করব, আমি যতদূর জানি, আমার জানাটা যদি ভুল হয় তাহলে খুশি হব। বোধ হয় কলকাতার শহরে বাঙ্গুর ইনস্টিটিউশনে খালি সিটি স্ক্যান মেশিন আছে। এমনিতেই আজকাল স্নায়ু রোগ বেড়ে যাচ্ছে, তার জন্য সমস্ত চিকিৎসকরাই সিটি স্ক্যান করাতে বাধ্য হয়। তখন গরিব মানুষেরা তারা প্রাইভেটে এটা করাতে বাধ্য হয় কারণ ওখানে লম্বা লাইন হয়, সময় লাগে, তারা দেরি করতে পারে না। এই অবস্থায় জেলা শহরে জেলার হাসপাতালে সিটি স্ক্যান মেশিন এর ব্যবস্থা করতে পারেন কিনা সেটা দেখবেন। এবং কলকাতা শহরের প্রতিটি টিচিং হাসপাতালে এটার ব্যবস্থা করতে পারেন কিনা সেটাও দেখবেন। তা না হলে সাধারণ মানুষ প্রযুক্তির সুযোগ পাবেন না। এতে মানুষ বিভ্রান্ত হচ্ছে। তাই আমি আপনাকে অনুরোধ করব এই বিষয়ে আপনি সচেতন থাকবেন—যে কোনও মূল্যে চেষ্টা করুন—বিশ্বব্যাঙ্কের সহায়তা নিতে হলেও এই ব্যাপারে আপনাকে ভাবতে অনুরোধ করছি। সঙ্গে সঙ্গে আমি আরেকটি কথা বলব, বিভিন্ন জায়গায় অনেক স্বেচ্ছাসেবী সংগঠন এগিয়ে এসেছে এবং তারা বিভিন্ন স্তরে হাসপাতালও করেছে। এদেরকে আপনি কিছু কিছু গ্রান্ট দিয়ে থাকেন, কিন্তু সেই গ্র্যান্টের পরিমাণ কত সেটা এই বাজেট বিবৃতির মধ্যে পেলাম না। আমার বক্তব্য হচ্ছে এই হাসপাতালগুলোতে আরও গ্রান্টের পরিমাণ বাড়িয়ে এগুলোকে আরও কার্যকর করা যায় কি না বা আরও উন্নতি করা যায় কি না সেটা আমাদের দেখতে হবে। শুধুমাত্র পাবলিক ডোনেশনের উপরে এই হাসপাতালগুলো চলতে পারে না। এই হাসপাতালগুলো সমাজের অনেক দায়িত্ব বহন করছে। এই ব্যাপারটা বিবেচনার জন্য আপনার কাছে অনুরোধ করছি। গ্রামাঞ্চলে যে সব ডাক্তারদের পাঠানো হচ্ছে তারা

বলছে ইনফ্রাস্ট্রাকচার নেই, যন্ত্রপাতি নেই, ওষুধপত্র নেই, চিকিৎসা করা যাচ্ছে না, তাই তারা গ্রামে থাকতে চাইছে না। কিন্তু কলকাতার আশেপাশে অনুপস্থিত থেকে তারা কাজে অবহেলা করছে। এই ব্যাপারে আপনাকে নজর দিতে হবে। সর্বশেষে আমি বলব, কো-অপারেটিভ অ্যান্ড ইন্টিগ্রেটেড অ্যামোঙ্গস্ট হার ওয়ার্কাস। ক্লাস ফোর থেকে ডাক্তার পর্যন্ত এদের মধ্যে যদি কো-অপারেটিভ থাকলে চিকিৎসা ভাল হতে পারে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

[3-00 — 3-10 p.m.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। প্রতি বছরই স্বাস্থ্য দপ্তরের বাজেট ক্রমাগত বেড়ে চলেছে। এদিকে পশ্চিমবাংলার স্বাস্থ্য উন্নয়নের জন্য হাজার হাজার কোটি টাকা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আসছে, কিন্তু পশ্চিমবাংলার চিকিৎসা পরিষেবা পণ্যে পরিণত হচ্ছে। আজকে কোনও মানুষই চিকিৎসা পরিষেবা বা স্বাস্থ্য পরিষেবা সরকারের কাছ থেকে পাচ্ছেন না। আজকে কিছু নার্সিং হোম এবং কিছু বে-সরকারি হাসপাতাল সেগুলো রমরমা ব্যবসা করছে এবং তার পেছনে শাসক দলের প্রচ্ছন্ন এবং পরোক্ষ মদত রয়েছে। ফলে হাসপাতালগুলোর সর্বনাশ হয়ে যাচ্ছে। হাসপাতালগুলো রোগীদের জন্য কোনও সু-ব্যবস্থা না থাকায় রোগীরা, হাসপাতাল-এ না গিয়ে নার্সিং হোম বা বে-সরকারি হাসপাতালে যেতে বাধ্য হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই ব্যাপারটা জানে না, এটা আমি মেনে নিতে পারছি না। তিনি নিশ্চিতভাবে এটা জানেন। হাসপাতালগুলোর অবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? গ্রামাঞ্চলের অবস্থিত হেলথ সেন্টারগুলোর কথা ছেড়েই দিলাম, কলকাতা মহানগরীর উপরে যে হাসপাতালগুলো রয়েছে তাদের অবস্থা চরম দুর্বিসহ। অবিনাশ দত্ত ম্যাটারনিটি হোম, কলকাতা বিদ্যাসাগর হাসপাতাল চিত্তরঞ্জন সেবাসদন, ইন্দিরা মাতৃসেবাসদন এই হাসপাতালগুলো ফার্স্ট রেফারেল ইউনিট হিসাবে ডিক্লেয়ার হ'ল। আন্ডার চাইল্ড সারভাইভ্যাল অ্যান্ড সেফ মাদারহুড প্রোগ্রাম, এইগুলো থেকে করা হবে। আমি রাইটার্স বিল্ডিংসে মাননীয় মন্ত্রীর সঙ্গে দেখা করেও কয়েকবার জানিয়েছিলাম, অবিনাশচন্দ্র ম্যাটারনিটি হোম ফার্স্ট রেফারেল ইউনিট হিসাবে ঘোষণা করার পরও এই ইউনিটগুলোর যে সমস্ত সুযোগ-সুবিধা স্বাস্থ্য দপ্তর থেকে পৌঁছে দেওয়ার কথা, আজ পর্যন্ত সেইগুলো পৌঁছল না। ডিস্ট্রিক্ট ডাইরেক্টর অফ হেলথ সার্ভিস, তার পি. এ. বা বড় বড় কর্তারা রয়েছেন, তাদের মধ্যে আলোচনা হয়, কিন্তু পরিশেষে দেখা যায় সমস্তই ব্যর্থ, কোনও সমস্যারই সমাধান হয় না। মাননীয় মন্ত্রী [illegible]বাবু জানেন কিনা, বা জেনেও কোনও ব্যবস্থা নেন না, আমি জানি না। এরকম [illegible] হলে চলবে কি করে? পি. ডব্লু. ডি. থেকে ভিজিট করে একটা রিপোর্ট সাবমিট

করেছিল—লিফট রয়েছে, সেটা প্রায়ই অকেজো হয়ে থাকে। রোগীরা নিচে থেকে ওপরে বা ওপর থেকে নিচে ওঠা-নামা করতে পারেন না। হাসপাতালের সুপারিন্টেন্ডেন্টের পায়ে পোলিও, তিনি ৩/৪/৫ তলায় উঠতে পারেন না। হাসপাতালে কোনও অ্যাম্বুলেন্স নেই, অবিনাশচন্দ্র মেটারনিটি হোম থেকে কোনও সিরিয়াস রোগীকে কোথাও নিয়ে যাওয়া যায় না। জেনারেটর নেই, লোডশেডিং হলে মোমবাতি জ্বালিয়েই অপারেশন করতে হয়। হাউস স্টাফ ছিল, তাদের সমস্ত উইথড্র করে নেওয়া হ'ল। মাননীয় মন্ত্রীকে জানিয়েছিলাম, কোনও ব্যবস্থা হয়নি। যদি কোনও নার্সিং হোম খুলতে হয়, তাহলে রাইটার্স বিল্ডিংস থেকে স্বাস্থ্য দপ্তরের কর্তারা বলেন—আগে আর. এম. ও. অ্যাপয়েন্টমেন্ট দিতে হবে, তাহলেই নার্সিং হোমের পারমিশন পাবেন। আর স্বাস্থ্যমন্ত্রীর সরকারি হাসপাতালে একটা আর. এম. ও. নেই, হাউস স্টাফ উইথড্র করে নেওয়া হ'ল। রোগীরা হাসপাতালে ভর্তি হচ্ছে না—কেননা কোনও চিকিৎসা হচ্ছে না, একটা অচল অবস্থা চলছে। অনেকবার মন্ত্রী মহাশয়কে জানিয়েছি, কোনও ব্যবস্থা হয়নি। হাজার হাজার কোটি টাকা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আসছে স্বাস্থ্য দপ্তরের উন্নয়নের জন্য, আপনারা স্লোগান দিচ্ছেন, ২ হাজার সালের মধ্যে স্বাস্থ্য চাই। কোথায় আজকে মায়েদের চিকিৎসার সুযোগ? কোথায় শিশুদের চিকিৎসার সুব্যবস্থা? কোথাও কিছু হচ্ছে না। তাহলে বাজেটে হাজার হাজার কোটি টাকার ব্যয় বরাদ্দ পাস করিয়ে নিয়ে কি ছেলেখেলা হচ্ছে? টাকার অপচয় হচ্ছে।

ডায়েট নিয়ে বলছি। আগে যেটা ছিল ৯ টাকা, সেটা আপনারা করেছেন ১৮ টাকা। রিসেন্টলি কয়েকটি জায়গায় চালু হয়েছে। বারবার বলা সত্ত্বেও সমস্ত জায়গায় চালু হ'ল না। রোগীরা কিন্তু ঐ মূল্যের খাদ্য পায় না। সুপারিনটেন্ডেন্টকে বলেছিলাম তিনি বলেছিলেন, এই চক্রের সঙ্গে পেরে ওঠা মুশকিল। মাঝখানে থাকে কন্ট্রাক্টর, সাব-কন্ট্রাক্টর-মিডিলম্যান। ঐ ১৮ টাকার খাদ্য যখন রোগীদের কাছে পৌঁছয়, দেখা যায় ৮ টাকা মূল্যের খাবার আছে—মাঝ পথে ১০ টাকা হারিয়ে যায়। এই তো অবস্থা। এর বিরুদ্ধে কি ব্যবস্থা নেবেন? বার বার মন্ত্রীকে বলেছি—প্লিজ সেভ দা হসপিটাল অ্যান্ড সেভ দা লাইভস। কিন্তু ওনার কানে বোধ হয় এসব ঢোকেনি। দলীয় ব্যক্তিদের নিয়ে বিভিন্ন হাসপাতালে অ্যাডভাইসরি কমিটি রেখেছেন, এতে হাসপাতাল ভালভাবে চলবে কি করে? আমরা সমস্ত বিধানসভার সদস্যরা আমাদের এলাকার হাসপাতালের কথা আপনাকে বারবার নিবেদন করেছিলাম।

[3-10 — 3-20 p.m.]

মাননীয় স্বাস্থ্য মন্ত্রী আপনি আমাকে বলুন যে, হাসপাতালের অ্যাডভাইজারি কমিটি যেটা গঠন করেছেন, সেখানে কারা থাকবেন। আপনি আমাকে বললেন যে, সেখানে স্থানীয় বিধায়ক থাকবেন, স্থানীয় পৌর প্রতিনিধি থাকবেন। কিন্তু দেখা যাচ্ছে যে, সেই

কমিটিতে আপনারই দলের লোক থাকছে এবং আজকে থেকে ১০-১৫ বছর আগে যেটা গঠিত হয়েছিল, সেটার পরিবর্তন হয়নি এবং আপনারই নির্দেশ অনুযায়ী সেই কমিটি চালিয়ে যাচ্ছেন। এই ভাবে হাসপাতালের কাজকর্ম চলতে পারে? এইভাবে হাসপাতালের ভাল হতে পারে? কখনই হতে পারে না। কখনই চলতে পারে না। আজকে আপনি পার্টির নির্দেশে স্বাস্থ্য দপ্তরকে কাজে লাগিয়ে এই দপ্তরকে ভেঙ্গে তছনচ করে দিয়েছেন। আপনারা পশ্চিমবঙ্গের সর্বনাশ করে দিয়েছেন। পশ্চিমবঙ্গের স্বাস্থ্য কি মাথা তুলতে পারবে? আপনি যে বাজেট বইটা ছেপেছেন, সেখানে কাগজগুলি দেখলেই বোঝা যাবে যে, আপনার স্বাস্থ্য দপ্তর কতটা অস্বাস্থ্যকর। এটা কাগজগুলি দেখলেই বোঝা যাবে। মাননীয় মন্ত্রী এটা দেখবেন। আজকে অনেকেই সিটি স্ক্যান মেশিনের কথা বলেছেন। আর্জি কর মেডিক্যাল কলেজে একটা সিটি স্ক্যান মেশিনের কথা আমি বলেছিলাম। মূল শহর থেকে দূরে বনগাঁ, বসিরহাট থেকে শুরু করে বিভিন্ন মফস্বল শহর থেকে রোগীরা এই আর্জি কর হসপিটালে আসেন। সেখানে সিটি স্ক্যানের মেশিন নেই। চিকিৎসার সেখানে কোনও সুব্যবস্থা নেই। একমাত্র বি. আই. এনে সিটি স্ক্যান মেশিন রয়েছে। সমস্ত রোগীরা সেখানে মাসের পর মাস লাইন দিয়ে দাঁড়িয়ে থাকে। এম. আর. আই মেশিন একটা কোনও সরকারি হাসপাতালে নেই। আমি আপনাকে অনুরোধ জানিয়েছিলাম যে, আপনি অন্তত একটা এম. আর. আই. মেশিন বসান। ওখান থেকে প্রস্তাব দেওয়া হয়েছিল। আপনাকে প্রোপোজাল দেওয়া হয়েছিল যে, সি. টি. স্ক্যান মেশিন এখন এখানে লাভজনক অবস্থায় চলছে। সি. টি. স্ক্যান মেশিন কিনে আপনাকে সরকার থেকে কোনও ভরতুকি দিতে হচ্ছে না। ওরা প্রোপোজাল দিয়েছিল। স্কিম দিয়েছিল যে, এম. আর. আই. মেশিন যদি বসান, তাহলে ৩০ পারসেন্ট ফ্রি এবং বাইরে .... তার থেকে টাকায় সেই এম. আর. আই. করেও ১০ বছরের মধ্যে আপনার ওই স্কীম লাভজনক হবে। আপনি বসাচ্ছেন না। আপনার হেলথ ডিপার্টমেন্ট বিভিন্ন হাসপাতালে চক্র তৈরি করেছে। সেই চক্র রোগীরা যাচ্ছে, তাদের প্রেসক্রিপশন করে দিচ্ছে যে, ওমুক জায়গা থেকে এম. আর. আই. করে নিয়ে এস, সেখানে তাদের সঙ্গে কমিশন সিস্টেম চালু হয়েছে। কাজেই আজকে কোনও হসপিটালে সিটি স্ক্যান মেশিন বসছে না। কোনও জায়গায় একটা এম. আর. আই. মেশিন বসছে না। আমি অবিনাশ চন্দ্র মেটারনিটি হসপিটালের কথা আপনাকে বলেছিলাম। সেটা ১০০ বেডের হসপিটাল, তাকে ১৫০ বেড করার অনুরোধ করেছিলাম। ওই অঞ্চলের প্রত্যেক মায়েরা রোগীরা আসেন। ভর্তি হতে পারেন না। চিকিৎসার কোনও সুযোগ নেই। সেখানে আপনি কোনও গুরুত্ব দিলেন না। আজকে কোনও হাসপাতালের শয্যা সংখ্যা আপনি বাড়াতে পারেননি। স্বাস্থ্য দপ্তরের উন্নয়ন, স্বাস্থ্য দপ্তরের অগ্রগতির কথা আপনি চিন্তা ভাবনা করেননি। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বাজেটের বিরোধিতা করে কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য

শেষ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, আজকে এখানে মাননীয় মন্ত্রী মহাশয়, যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে সমর্থন করতে পারছি না। কেন না তিনি ঘোষণা করেছেন যে, হেলথ ইজ ওয়েলথ। স্বাস্থ্যই মানুষের সম্পদ। কিন্তু তাকে রক্ষা করার জন্য স্বাস্থ্য দপ্তরের যে ভূমিকা থাকা দরকার, স্বাস্থ্য দপ্তরের যে গতি প্রকৃতি, তা দেখে হতাশ হতে হয়। আজকে বামফ্রন্টের সদস্যরাও দিনের পর দিন চিৎকার করেন যে, হাসপাতালে ওষুধ নেই, ডাক্তার নেই। চিকিৎসা হয় না। এখন যদিও ওরা সমর্থন করবেন এই বাজেটকে। আমাদের আপত্তির কিছু নেই। ওরা সমর্থন করবেন এটা জানা কথাই। আমরা এই বাজেটকে বলব গতানুগতিক। প্রত্যেক বছর টাকা বাড়ানো হয় নতুন কোনও পরিকল্পনা নেই। যদিও বাজেট বইতে বলেছেন অনেক কিছু করা হবে কিন্তু কোথায় হবে, কি করে হবে তা আমরা দেখতে পাই না। হাসপাতালের যে সংখ্যা তাই আছে। বেড যা ছিল তাই আছে। উপরন্তু বেডের ভাড়া বাড়ানো হয়েছে। আপনারা নাকি জন দরদি সরকার। এটা নীতি বিরুদ্ধ হয়েছে কিনা আপনারাই বলবেন। হাসপাতালের বেডের সংখ্যা থেকে শুরু করে ডায়েটের দাম পর্যন্ত বাড়ানো হয়েছে। আজকে যাদের উপর ভিত্তি করে আপনারা দাঁড়িয়ে আছেন সেই গ্রামের মানুষগুলো যখন চিকিৎসার জন্য যান তাদের বলা হয় সদর হাসপাতালে যাও। আজকে বহরমপুর জেলা সদর হাসপাতালে রোগী নিয়ে পৌঁছবার কোনও ব্যবস্থা নেই। সেখানে টাকা দিয়েও অ্যাম্বুলেন্স পাওয়া যায় না। আজকে ডাক্তার লিখে দেন সদর হাসপাতালে নিয়ে যাও। আর গ্রামের গরিব মানুষ তারা তাদের জমি বাড়ি বন্ধক দিয়ে চিকিৎসার ব্যবস্থা করে। ডাক্তার লিখে দেন পছন্দমতো নার্সিং হোমে। সেখানে ৭ হাজার, ৮ হাজার, ১০ হাজার দিয়ে অপারেশন করতে হয়। অপারেশনও সব সময়ে সাকসেসফুল হয় না। আজকে মানুষ এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে। এই ব্যবস্থার শিকার হচ্ছে। এই হচ্ছে পশ্চিমবাংলার চিত্র। এটা স্বাস্থ্যমন্ত্রী জানেন না, এটা হতে পারে না। আজকে সর্বত্র পয়সার ভিত্তিতে এই ব্যবসা শুরু হয়েছে। আজকে মানুষ চিকিৎসা পাচ্ছে না, হাসপাতালে ওষুধ পাওয়া যাচ্ছে না। এর থেকে বাঁচার কোনও রাস্তা নেই। এই জায়গায় দাঁড়িয়ে গরিব মানুষের কি উপকার হচ্ছে। আমরা জানি বাজেট বইতে কথা লেখা আছে। বিশ্ব ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে অনেক কিছু করবেন। একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে বলছি জেলা সদর হাসপাতালে অত্যাধুনিক যন্ত্রপাতি বসিয়ে গরিব মানুষকে হয়রানির হাত থেকে বাঁচাবেন। জানি একই সঙ্গে সব জায়গায় যন্ত্রপাতি বসানো সম্ভব নয়। তবুও আপনাকে ভেবে দেখতে বলছি। একটা ভয়াবহ ঘটনার কথা আপনাকে বলছি। পি. ডব্লু. ডি.-র সাথে বাঁকুড়া মেডিক্যাল কলেজ সম্মেলনে গিয়েছিলাম। কি ভয়াবহ অবস্থা। একটা মাত্র বলবে একটা মাত্র ওয়ার্ড চলছে। কি করে ভাবা যায় না। সমস্ত দেওয়াল দিয়ে জল

সোক করছে। তাঁর নিজের জেলা বাঁকুড়া, নিজের কেন্দ্রের হাসপাতাল সেখানে তিনি কোনও পরিবর্তন করতে পারেননি। আমরা দেখে অবাক হয়ে যাই। সমাজ বিরোধীরা মদ্যপান করে সেই হাসপাতালে ঢোকে। নার্সরা আমাদের কাছে অভিযোগ করেছে। নিজের জেলাতেই তিনি চিকিৎসা ব্যবস্থার কোনও উন্নতি করতে পারেননি, আর তিনি সারা পশ্চিমবাংলার চিকিৎসা ব্যবস্থাকে রক্ষা করবেন কি করে? হাসপাতালে গেলে ডাক্তার লিখে দেন গজ কিনে আন, ব্যান্ডেজ কিনে আন, ইঞ্জেকশন কিনে আন। তাহলে হসপিটাল কি জন্য? হসপিটাল কি জন্য রাখা হয়েছে? পরিকাঠামো কেন রাখা হয়েছে। কংগ্রেস আমলে যে হাসপাতালগুলো ছিল—আপনারা তো কোনও হাসপাতাল করেননি—কংগ্রেস আমলের হাসপাতালগুলো সংরক্ষণ করার কোনও মানসিকতাও আপনাদের নেই। আজকে প্রাইমারি হেলথ সেন্টারে, সাবসিডিয়ারি হেলথ সেন্টারে আপনি ডাক্তার নিয়োগের চেষ্টা করছেন। কন্ট্রাক্টর ভিত্তিতে ডাক্তার নিয়োগের কথা বলছেন। আপনারা তো দায়বদ্ধতার কথা বলেন কথায় কথায়। কি দায়বদ্ধতা আছে আপনাদের চিকিৎসার ক্ষেত্রে। দেখা যাচ্ছে আগে যেখানে হাসপাতালে ১০টা বেড ছিল, একটাও সেখানে পাওয়া যাবে না। কি অপরাধ করেছে গ্রামের রোগীরা? হাসপাতালে জি. ডি. এ. নেই, নার্স নেই কেন থাকবে না? আপনারা নতুন করে করতে পারবেন না। আপনারা বলবেন অনেক কিছুই করেছেন, গরিব মানুষের জন্য অনেক কিছু করেছেন। আপনারা বলবেন পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষের মধ্যে সব চেয়ে আগে আছে। আপনারা বলবেন এন. আর. এস. হসপিটালে সারা পৃথিবী থেকে লোকেরা আসে। আপনারা গ্রাম বাংলার মানুষের ভোটে এখানে দাঁড়িয়ে আছেন। আজকে ৮০ থেকে ৯০ শতাংশ মানুষ গ্রামাঞ্চলে বাস করে, সেই গ্রাম-বাংলার দিকে তাকিয়ে গ্রামীণ স্বাস্থ্য পরিষেবাকে উন্নত করার চেষ্টা আপনারা করুন। আপনি যে ব্যয় বরাদ্দ করেছেন তাকে সমর্থন করতে পারছি না এবং আমাদের দলের আনা কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্য দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন জানাচ্ছি এবং স্বাভাবিকভাবেই বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। আমার প্রথম কথা হচ্ছে সব কিছু ঠিকঠাক চলছে আমি সেই দাবি করছি না। নিশ্চয়ই কিছু ত্রুটি-বিচ্যুতি আমাদের রয়েছে। কিন্তু বর্তমান আর্থ সামাজিক বিচারে আমরা যদি লক্ষ্য করি তাহলে পশ্চিমবাংলায় এই স্বাস্থ্য পরিষেবার কাঠামো এবং তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার গ্রামীণ এবং শহরের জন জীবনে যে দরিদ্র্য মানুষ রয়েছে তাদেরকে স্বাস্থ্য পরিষেবা তার ক্ষমতার মধ্যে দেওয়ার চেষ্টা করে চলেছে। আপনারা যারা কলকাতা শহরে বাস করেন তারা কলকাতার হসপিটালগুলির পাশাপাশি

বেসরকারি হসপিটালের সুযোগ সুবিধা নিতে পারেন। হসপিটাল পরিষেবা বা যন্ত্রপাতি সম্পর্কে আমরা জানি যে আমাদের এই সবের প্রয়োজন আছে, কিন্তু অর্থের দিকটাও আমাদের ভাবতে হচ্ছে। আমি বিশেষ করে গ্রামবাংলার কথা বলব যে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র বা ব্লক হসপিটাল কিম্বা মহকুমা হাসপাতালের এবং জিলা হাসপাতালগুলিতে যদি আমরা একটু উন্নত, যন্ত্রপাতি, চিকিৎসা পদ্ধতি শুরু করতে পারি তাহলে আমি বলব নতুন যে গ্রামীণ হসপিটালে তৈরি হবে সেখানে একটা ডায়ালিসিসের মেশিন দেন, সিটি স্ক্যান বা এন্ড্রোস্কোপি দেন তাহলে কলকাতার হসপিটালগুলিতে মফস্বল রোগীদের যে ভার সেটা খানিকটা কমবে বলে আমি মনেকরি। যেহেতু মফস্বলে লোকেরা এই সুযোগ সুবিধা সর্বত্র পায় না যেমন আমার জেল্লার কথা বলছি, আমার মেদিনীপুর জেলার সদর জেলা হসপিটালে এই সমস্ত মেশিন নেই। মেদিনীপুর জেলায় ভারতবর্ষের ১ ভাগ লোক অর্থাৎ ১ কোটি লোক বাস করে তারা যদি অসুস্থ হয়ে পড়ে তাহলে তারা কোথায় যাবেন। কলকাতার পি. জি. হসপিটালে ডায়ালিসিস রয়েছে, মেডিক্যাল কলেজে নেই। স্বাভাবিকভাবেই চাপ বাড়বে। সেই দিক থেকে স্বাস্থ্য দপ্তরকে চিন্তা ভাবনা করতে হবে সেই সমস্ত মফস্বল শহরে এই ধরনের সুযোগ সুবিধা যাতে পেতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্য বিষয় নিয়ে আলোচনা করছি, এই আলোচনা করতে গিয়ে আমার একটা মনে পড়ছে যে আমাদের ভাবনা-চিন্তার জগতে আমাদের হসপিটাল সম্পর্কে আমাদের ধারণার কতগুলি পরিবর্তন আনা স্বাভাবিক।

'সকলের জন্য স্বাস্থ্য' আমরা করছি। সুতরাং, স্বাস্থ্য সম্বন্ধে যদি আমরা শহর এবং গ্রামের মানুষকে সচেতন করতে পারি তাহলে আজকে রোগের প্রকোপ অনেক প্রশমিত হবে আমি মনেকরি। সাথে সাথে অবশ্য রোগের প্রতিষেধকও মানুষের মধ্যে ছড়িয়ে দিতে হবে। গ্রাম-বাংলার মানুষের মধ্যে অশিক্ষিত, অর্থ-শিক্ষিত-এর সংখ্যা বেশি হওয়ায় এবং স্বাস্থ্য সম্বন্ধে তাদের সেইভাবে সচেতনতা না থাকার জন্য তারা অনেক সময় রোগে আক্রান্ত হয়। অবশ্য আমি সাথে সাথে একথাও স্বীকার করি যে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এবং তার স্বাস্থ্য দপ্তর পালস পোলিও টিকাকরণের বিষয়টা সারা রাজ্যে ছড়িয়ে দিয়েছেন এবং মানুষের মধ্যে সচেতনতা বৃদ্ধি পেয়েছে। একটা বিরাট সংখ্যক শিশুকে পালস পোলিও এর ফলে দেওয়া সম্ভব হয়েছে। ঠিক তেমনি ভাবেই পরিবার-পরিকল্পনা প্রকল্পও আমরা গ্রাম-বাংলায় ছড়িয়ে দিতে পেরেছি। এবং মানুষের মধ্যে এক্ষেত্রেও সচেতনতা বৃদ্ধি করতে পেরেছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি এখানে ব্যবসায়ীরা মুনাফা বৃদ্ধি করবার জন্য ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম তৈরি করছে। এই নার্সিং হোমগুলো কি সরকারি হাসপাতালের থেকে ভাল পরিষেবা দেয়? কিন্তু আজকে মধ্যবিত্ত, উচ্চ-বিত্ত লোকেরা ঐ

নার্সিং হোমে হাজার হাজার টাকা দিয়ে চিকিৎসা করছে। তার থেকে আমাদের হাসপাতালগুলো কি কোনও অংশে কম আছে? আমরা শহর ও গ্রামের দরিদ্র মানুষদের যতটা সম্ভব সরকারি সাহায্যে চিকিৎসা করি। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে ঐ ধরনের স্বাস্থ্য কেন্দ্র আছে? এত বেড করি। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে ঐ ধরনের স্বাস্থ্য কেন্দ্র আছে? এত বেড আছে? এত জিনিস-পত্র আছে বলে মনে হয় না। আপনারা হয়ত বলবেন কেন 'ভেলোর' হয়। কিন্তু এটা তো সরকারি হাসপাতাল নয়, প্রাইভেট। আপনারা আবার তামিলনাড়ু বা কেরালার নাম করতে পারেন। সেইসব হাসপাতালের নাম করতে পারেন। কিন্তু সেখানকার সরকারি হাসপাতাল আর বে-সরকারি হাসপাতলগুলোর মধ্যে যে সমস্ত ঘটনা তা আপনারাও নিশ্চয় লক্ষ্য করেছেন। সেই দিক থেকে বলব পশ্চিমবাংলার স্বাস্থ্য দপ্তর, তার প্রচেষ্টা এবং তারা যে নতুন উদ্যোগ নিয়ে পশ্চিমবঙ্গে স্বাস্থ্য পরিষেবাকে ছড়িয়ে দেবার চেষ্টা করছেন সেটা অভিনন্দন যোগ্য। এই কথা বলে আমি এই বাজেটকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করা হয়েছে ১৯৯৯/২০০০ সালের জন্য সেই অস্বাস্থ্যকর বাজেটের বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, এটা শুধু আমাদের নয়, আজকে এই বিরোধিতা সাবজেক্ট কমিটির যে রিপোর্ট বেরিয়েছে তার ছত্রে ছত্রে। এই সরকারের বিভিন্ন কাজের তীব্র সমালোচনা করা হয়েছে। এর পরিকাঠামো নিয়ে সমালোচনা করা হয়েছে। এর ব্যয়-বরাদ্দ নিয়ে সমালোচনা করা হয়েছে। এর অকর্মণ্যতা নিয়ে সমালোচনা করা হয়েছে। আমি আজকে শুধু বিরোধী দলের সদস্য বলেই এই বাজেটের বিরোধিতা করছি না, সামারি অ্যান্ড রেকমেন্ডেশনের ৩, ৪, ৭, ৮, ৯, ১০, ১১, ১২—অর্থাৎ যে কটা পয়েন্টে রেকমেন্ডেশন হয়েছে তার প্রতিটি ছত্রে ছত্রে এর বিরুদ্ধে সমালোচনা করা হয়েছে। আমি কিছু দিন আগে টি. ভি.-তে সংবাদ দেখছিলাম। তাতে দেখলাম রাষ্ট্রমন্ত্রী মিনতি দেবী কোনও একটা সংবাদ মাধ্যম সম্বন্ধে উষ্মা প্রকাশ করছেন। আমি বলি এটা ছিল 'খাসখবর'। তারা হাসপাতালের নোংরা অবস্থা, একটা বেডে দু-জন করে শুয়ে আছে, ইত্যাদি নরকের মতো অবস্থা তুলে ধরার চেষ্টা করছিলেন। কতটা সত্য এবং কতটা বাস্তব তুলে ধরার পরে আমরা দেখলাম যে রাষ্ট্রমন্ত্রী উষ্মা প্রকাশ করেছেন। কোথায় জনসাধারণের কাছে দুঃখ প্রকাশ করে ক্ষমা চেয়ে নেবেন এবং যা সত্য, যা প্রকাশিত হয়েছে তাকে গ্রহণ করে নিয়ে আরও ভালভবে কি ভাবে চলা যায় সেই চেষ্টা করবেন। কিন্তু তা না করে আমরা

দেখছি, যে উনি টি. ভি. দেখে ক্ষোভ প্রকাশ করেছেন যে, এই ভাবে সংবাদ মাধ্যমের উচিত নয় সত্য ঘটনাকে তুলে ধরা। আমি জানি যে সংবাদ মাধ্যমে কাজ কি। যেখানে দুর্বলতা থাকবে, যেখানে ত্রুটি থাকবে সেগুলিই তো সংবাদ মাধ্যম তুলে ধরে, গণতান্ত্রিক রাষ্ট্রে এই দায়িত্ব তাদের আছে। সোভিয়েট রাশিয়ায় তা হয় না, চিনে তা হয় না, কিন্তু গণতান্ত্রিক রাষ্ট্র ব্যবস্থায় সেখানকার মিডিয়া সরকারের ত্রুটিগুলি তুলে ধরে এবং সেই কাজ করে তারা ঠিক করেছেন। কিন্তু মিনতি দেবী উষ্মা প্রকাশ করেছেন। এই রাজ্যে যেখানে ১৯৯০ সালে ৪১০টি হাসপাতাল ছিল ৪০৪টি সেখানে ১৯৯৯ সালে ৪০৫টি হাসপাতাল হয়েছে। ১৯৮৩ সালে যেখানে হাসপাতাল ছিল ৪০৪টি সেখানে ১৯৯৮ সালে হয়েছে ৪০৫টি অর্থাৎ ১৬ বছরে একটা হাসপাতাল তৈরি করেছেন। এই হচ্ছে আপনাদের কাজের নমুনা। সবচেয়ে বড় কথা হচ্ছে পশ্চিমবাংলায় ১৪ বছরে সিট বেড়েছে ৮ হাজার ৩০২। আর ৭ বছরে বেড়েছে ৩ হাজার ৬৫৯টি। সেখানে গুজরাটে বেড়েছে ৭ হাজার ৮৩৫, মহারাষ্ট্রে বেড়েছে ১৬ হাজার ২৩২টি, কর্ণাটকে বেড়েছে ১২ হাজার ২৭৫টি। এই পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে যে আপনারা পশ্চিমবঙ্গের মানুষের জন্য কি করেছেন। আপনারা এখানে বড় বড় করে পরিষেবার কথা বলেন প্রতি বছর। কিন্তু আপনারা পিছনের দিকে এগিয়ে যাচ্ছেন। আপনারা পিছনের দিকে হাঁটছেন। যাত্রীরা যখন মিনিবাসে ওঠে তখন তাদের বলা হয় যে পিছনের দিকে এগিয়ে যান। এই সরকারের স্বাস্থ্য দপ্তরও সেইরকমভাবে পিছনের দিকে এগিয়ে যাচ্ছেন, সামনের দিকে এগিয়ে যেতে পারছেন না। পশ্চিমবাংলায় ১ লক্ষ ৮২ হাজার ২৬৫ জনের জন্য একটি হাসপাতাল আছে। গুজরাটে সেখানে ১৭ হাজার ১২৫ জনের জন্য একটি হাসপাতাল, হিমাচল প্রদেশে ১৭ হাজার ৯০ জনের জন্য একটি হাসপাতাল, মহারাষ্ট্রে ১ লক্ষ ১৬ হাজার ৭১২ জনের জন্য একটি হাসপাতাল, পাঞ্জাবে ১ লক্ষ ৩ হাজার ৮৪৬ জনের জন্য একটি হাসপাতাল আছে। স্বাভাবিকভাবে সারা দেশের এই পরিসংখ্য থেকে দেখা যাবে যে আমরা অনেক পিছিয়ে আছি। এই রাজ্যের রেফার্ড হসপিটাল হচ্ছে এস. এস. কে. এম.। আমি তার পাশাপাশি থাকি। প্রতিদিন সকাল থেকে রাত্রি পর্যন্ত আমার কাছে লোক আসে—তাদের কাছে লাল কার্ডে লেখা রিগ্রেড, নো বেড, ট্রাই ইন এনি আদার গভর্নমেন্ট হসপিটাল। অথচ পশ্চিমবঙ্গের অন্যান্য হাসপাতালে ক্রিটিক্যাল রোগের চিকিৎসার জন্য তেমন কোনও ব্যবস্থা নেই ডায়েলিসিস হবে, সেটাও অত্যন্ত সীমিত জায়গায় আছে। আপনি জানেন যে ডায়েলেসিসের জন্য যে মেশিন আছে তারও সম্পূর্ণ ব্যবহার এস. এস. কে. এম.-তে হয় না। পাশে শম্ভুনাথ পন্ডিত হসপিটালে এই ডায়েলেসিসের ব্যবস্থা হবে অনেক দিন ধরে শুনছি। আপনি জানেন যে, এই ডায়েলেসিস বাইরে করতে গেলে কি পরিমাণ টাকা লাগে। গরিব মানুষের পক্ষে এত টাকা খরচ করে সেই ডায়েলেসিস করা সম্ভব নয়। তাদের জমি-জমা বিক্রি করেও এই ডায়েলেসিস করাতে

পারবে না। আপনারা ডায়েলেসিসের ব্যবস্থা করতে পারেননি। এছাড়া আপনি জানেন যে, পি. জি. হাসাপাতালে সি. টি. স্ক্যানের জন্য যে মেশিন আনা হয়েছিল সেটা হচ্ছে ফুল বডি স্ক্যানের জন্য, কিন্তু আজ পর্যন্ত শুধু মাত্র হেড ইঞ্জুরি ছাড়া আর অন্য কোনও কাজে ব্যবহার করা হয় না। একটা রিসেন্ট কেস এলে ৬ মাস পরে তার ডেট দেওয়া হয়। একটা লোক ইনজুরি নিয়ে এসেছে, তার ডেট পড়ছে ৬ মাস পরে তাহলে সে চিকিৎসা পাবে কিভাবে?

এটা তো সাধারণ মানুষের পক্ষে সম্ভব নয়। আপনার নীতির জন্য কলকাতা শহরকে কেন্দ্র করে একটা ইন্ডাস্ট্রি গড়ে উঠছে, সেটা হল হসপিটাল ইন্ডাস্ট্রি, নার্সিংহোম ইন্ডাস্ট্রি। এখানে বড় বড় নার্সিংহোম তৈরি হচ্ছে। তার মূল কারণ হল এই রাজ্যে সরকার মানুষকে স্বাস্থ্য পরিষেবা দিতে ব্যর্থ হচ্ছে। ডিস্ট্রিক্ট হাসপাতালগুলি কি অবস্থা দেখুন। একটু আগে সুজনবাবু ছিলেন, বারুইপুর কেন্দ্রে আমি আগে নির্বাচিত সদস্য ছিলাম, এখন উনি আছেন, উনিও জানেন বারুইপুর হাসপাতালে কোনও চিকিৎসা হয় না। শুধু পেগনেন্সি হলে ভর্তি হয় আর সামান্য কেটে গেলে বা অন্যান্য সামান্য চিকিৎসা সেখানে হয়। বারুইপুর মহকুমা হাসপাতাল, সেখানে চিকিৎসা হয় না। ভাঙার হাসপাতাল, প্রতিদিন আমার কাছে লোক আসছে, তারা রেফার করে দিচ্ছে এস. এস. কে. এম. হাসপাতালে। আমি বলেছি যে হাসপাতাল তাহলে লিখে দিক যে তারা চিকিৎসা করতে পারবে না। তারা পাঠিয়ে দিচ্ছে অন্য হাসপাতালে। ভাঙর হাসপাতাল, টালিগঞ্জের মতো একটা জায়গায় অবস্থিত এই হাসপাতাল, সেখানে বলা হচ্ছে পি. জি.-তে যাও। আবার পি. জি.-তে যে পরিষেবা পাওয়া উচিত ছিল সেটাও তারা দিতে পারছে না। এখানে ডায়েলিসিসের জন্য বলুন, সি. টি. স্ক্যানের জন্য বলুন, ই. ই. জি.-র জন্য বলুন, প্যাথোলজিক্যাল টেস্ট বলুন, এক্স-রের কথা বলুন, আলট্রা সোনোগ্রাফির কথা বলুন, যে কোনও ব্যয় বহুল চিকিৎসার ব্যাপারে বলুন সেই ব্যয় বহুল চিকিৎসার জন্য মানুষকে যেতে হচ্ছে প্রাইভেট হাসপাতালে। হাসপাতালে একটা এক্স-রে করাতে গেলে ৩ মাস পরে তার ডেট পাওয়া যায়, একটা প্যাথোলজি টেস্ট করাতে গেলে এক-দেড় মাস আগে এস. এস. কে. এম. হাসপাতালে হয় না। পি. জি.-কে যদি আপনি রেফার্ড হাসপাতাল করে থাকেন তাহলে চোখের চিকিৎসা অন্য হাসপাতালে ব্যবস্থা করুন, হাড় ভাঙার ব্যাপারে পি. জি. হাসপাতালে না করে অন্য হাসপাতালে ব্যবস্থা করুন। সমস্ত ক্রিটিক্যাল রোগ দুরারোগ্য ব্যাধিকে পি. জি. হাসপাতালে নিয়ে যান যাতে মানুষ সঠিক ভাবে স্বাস্থ্য পরিষেবা পেতে পারে। আর একটা বিষয় বলছি, ভর্তির ব্যাপারে ট্রান্সপারেন্সি নেই কোনও জায়গায়। আপনি কমিটি করে দিয়েছেন, সেখানে কমিটিতে কলকাতা কর্পোরেশনের ব্লক সরকারকে রেখেছেন। কি জানে সে? কলকাতা কর্পোরেশনের ব্লক সরকার মোটা হয়ে যাচ্ছে দুর্নীতি করে। কিছু কেনা হলে সমস্ত কিছু তার মাধ্যমে

কিনতে হবে। যা কিছু এজেন্ট তার মাধ্যমে হবে। প্রতিটি হাসপাতালে যারা আছে তারা ফুলে যাচ্ছে। আমি আশা করব এই দুর্নীতির দিকগুলি আপনি দেখবেন। ট্রান্সপারেন্সিটা আপনি বজায় রাখবেন। রাতের বেলায় হচ্ছে, এই হাসপাতালে আড়কাটি আছে, তাদের সঙ্গে হাসপাতালের ডাক্তারদের একটা যোগসাজস আছে, তাদের ধরলে বেড পাওয়া যাবে। অন্য দিকে সাধারণ মানুষ বেড পাচ্ছে না, চিকিৎসা পাচ্ছে না। এই পরিস্থিতিতে ব্যয় বরাদ্দের দাবি বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-40 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী পার্থ দে মহাশয় এবং রাষ্ট্রমন্ত্রী মিনতি ঘোষ মহাশয়া যে বাজেট পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। চাই বল চাই স্বাস্থ্য আনন্দ উজ্জ্বল পরমায়ু, এই আদর্শ মাথায় রেখে আমাদের স্বাস্থ্য দপ্তর তার কাজকর্ম চালাচ্ছে। কিছু কিছু ত্রুটি যে নেই সেটা বলব না। আজকে ওনারা এখানে বড় বড় কথা বলছেন। ভেষজ ঔষধ শিল্প ধ্বংসকারী নয়া পেটেন্ট আইন সই করেছিল কে? আজকে ওনারা এই সমস্ত বিরুদ্ধ কথাবার্তা বলছেন। এর জন্য কারা দায়ী সেটা ভবিষ্যত বিচার করবে। আমাদের এই নয়া পেটেন্ট আইন বিপর্যয়ের দিকে নিয়ে যাচ্ছে। আমরা চাই মানব সম্পদের উন্নয়ন, সেটাই আমাদের লক্ষ্য। এই বিশ্বকে শিশুর বাসযোগ্য করে যেতে চাই এই হল আমাদের অঙ্গীকার। সেই অঙ্গীকারে আমরা প্রতিজ্ঞাবদ্ধ। এই কথাকে আমরা সামনে রেখে আমরা শুরু করেছি জনস্বাস্থ্য আন্দোলন। এই জনস্বাস্থ্য আন্দোলনের দ্বারা মানুষের প্রকৃত চেতনা বৃদ্ধি ঘটবে। আমরা আশা করি যেমন জনপ্রতিনিধিদের জনস্বাস্থ্য পরিকাঠামো সম্পর্কে অবহিত হবেন তেমনি সাধারণ মানুষদের স্বাস্থ্য সম্পর্কে চেতনা বাড়বে। এটা আমাদের অঙ্গিকার। মা এবং শিশুদের উভয়ের মঙ্গল সাধন, এটা আমাদের লক্ষ্য। আমরা চাই রোগ হওয়ার আগে রোগ যাতে না হয় তার প্রতিকার করা এবং সেইভাবে চিকিৎসা ব্যবস্থাটাকে নিয়ে যেতে চাই। কারণ স্বাস্থ্য শুধু এক দিনের বিষয় নয়, এক ঘন্টা বা এক মাসের বিষয় নয়, সব সময় প্রচার প্রসার দরকার। গ্রামবাংলায় সেইজন্য পঞ্চায়েত এগিয়ে আসছে, স্বাস্থ্য শিক্ষার ব্যাপারে তাকে মুখ্য ভূমিকা নিতে হবে। ব্যাপকভাবে সর্বস্তরে জনগণকে বিশেষ করে তরুণ-তরুণী কিশোর-কিশোরিদের সামিল হওয়া দরকার।

গ্রামাঞ্চলেও আমরাও দেখি যে, যারা অসুস্থ হন, প্রতি বছর একশ কোটি টাকার ঔষুধপত্র এবং সাজ-সরঞ্জাম তাদের স্বাস্থ্য পরিষেবার জন্য খরচ এখনও শতকরা ৮০ জন মানুষ হাসপাতালে চিকিৎসার জন্য যান। আমার একটা বক্তব্য আছে—৬০ বছরের উর্ধ্বে যাদের বয়স, তাদের জন্য স্বাস্থ্য দপ্তর হেলথ কার্ড চালু করুক। কারণ

তাদের হাসপাতালে স্বাস্থ্যের জন্য যেতে হয়, সেখানে তাদের অপেক্ষা করতে হয়। সেই কার্ড হলে তারা সহজে চিকিৎসা করাতে পারবেন। কাউন্টারে তাদের ডেকে যাতে চিকিৎসা করা হয়, এইরকম ব্যবস্থা হলে ভাল হয়। আমাদের দেশে গ্রামাঞ্চলে যারা বাস করেন—এই পেটেন্ট আইন হওয়ার ফলে ওষুধের দাম যা বাড়বে তাতে তাদের ওষুধপত্তর কেনার ক্ষমতা নেই। সেইজন্য হোমিওপ্যাথি এবং আয়ুর্বেদিক চিকিৎসার প্রসার ও প্রচারের ব্যবস্থা করা হোক, তাতে গ্রামাঞ্চলের মানুষ তার পরিষেবা পাবে। ব্লক হাসপাতালগুলোকে এক্স-রে মেশিন ইত্যাদির দিয়ে সমৃদ্ধ করা হোক। যেখানে অ্যাম্বুলেন্স নেই, সেখানে অ্যাম্বুলেন্স দেবার ব্যবস্থা হোক। হেপাটাইটিস 'বি' চিকিৎসা হাসপাতালে হয় বলে আমার জানা নেই। তাই যারা হেপাটাইটিস 'বি'-এর রোগী তাদের সেখানে চিকিৎসার ব্যবস্থা করা হোক। ডায়ালেসিস সেন্টার কলকাতাতেই আছে, জেলাগুলোতে হয় বলে আমার জানা নেই। জেলাগুলোতে যাতে এটা হয় তা একটু দেখবেন। ব্লাড ব্যাঙ্কগুলো দশটা-পাঁচটা চালু থাকে। সেখানে একজন করে ডাক্তার দিলে যদি ২৪ ঘন্টা খোলা থাকে তার ব্যবস্থা করলে ভাল হয়। আমি তমলুকে থাকি। সেখানে যে একশ শয্যা ছিল, আজও তার সম্প্রসারণ হয়নি। তমলুক মহকমা হাসপাতালে চোখেরটা বাদ দিলে একটা মাত্র ও. টি. আছে। ওখানে পোস্ট মর্টেম হয়। সেখান থেকে পরিবেশ দূষণ ঘটে। আপনি পরিবেশ দূষণ হচ্ছে না বলে বলেছেন। আমি আপনাকে জানাই যে তমলুক হাসপাতালের পোর্ট মর্টেম থেকে পরিবেশ [illegible] হচ্ছে। তাই হাসপাতালের মর্গগুলোকে প্রাচীর দিয়ে ঘেরা দরকার, যাতে পরি[illegible] ভারসাম্য রক্ষিত হয় তা দেখা দরকার। বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের নিয়মিত স্বাস্থ্য পরীক্ষা যাতে হয় সেটা আপনি দেখবেন, এই আবেদন জানাই। এই বলে এই বাজেট ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল :** আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ দে এবং মাননীয়া শ্রীমতী মিনতি ঘোষ যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং কংগ্রেস দলের কাট মোশনগুলোকে সমর্থন করে গুটিকয়েক কথা বলতে চাই। এই বিধানসভায় দাঁড়িয়ে আপনি বলেছিলেন, রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থাকে উন্নত করতে রাইটার্সের একটা টিম জেলায় জেলায় ঘুরবে। তারা সরেজমিনে তদন্ত করে রিপোর্ট দেবে। আপনি তা করতে পারেননি। খাসখবরকে আমরা ধন্যবাদ দিতে চাই। খাসখবরের খবর বের হবার পর মন্ত্রী একবার যেতে পারলেন না। খাসখবর দায়িত্ব নিয়েছে প্রতিদিন হাসপাতালের স্বাস্থ্য ব্যবস্থা কি তা জানানোর জন্য। আমি আপনাকে খুব পরিষ্কার ভাষায় বলতে চাই, আপনার স্বাস্থ্য দপ্তর দুর্নীতিতে ভরে যাচ্ছে। আপনি তাতে নজর দিতে পারছেন না। আপনি জবাব দেবেন, আজকে বর্তমানে যিনি হেলথ ডিরেক্টর আছেন, মাননীয় সোমনাথ চ্যাটার্জি মহাশয়, তিনি সি. এমও. এইচ ছিলেন। তার বিরুদ্ধে অভিযোগ আছে, চার্জশিট

আছে। তাকে আপনি ডিরেক্টর করে নিয়ে আসলেন। যার বিরুদ্ধে কেস আছে, চার্জশিট আছে, তাকে ডিরেক্টর করলেন। আপনার মতো একজন শিক্ষক, আপনার মতো লোক যদি এই রকম করেন, তাহলে সেটা কি রকম তা বলার অপেক্ষা রাখে না। আপনারা এই ভাবে দুর্নীতি পরায়ণ লোককে স্বাস্থ্য বিভাগে রেখে দিলে স্বাস্থ্য ব্যবস্থার কখনওই উন্নতি ঘটবে না। আজকে সবচেয়ে বড় কথা হচ্ছে যে, পশ্চিমবঙ্গের সমস্ত হাসপাতালগুলোর অবস্থা কি সেখানে কোনও ইনভেস্টিগেশনের ব্যবস্থা নেই, যার ফলে আজকে হাজার হাজার নার্সিংহোমগুলো গজিয়ে উঠছে। সেখানেই সব ইনভেস্টিগেশন হচ্ছে এবং লোকের ভিড় গিয়ে সেখানে উপছে উঠছে। কংগ্রেস আমলে হাসপাতালগুলোতে ইনভেস্টিগেশনের ব্যবস্থা ছিল, আজকে সেই জিনিস দেখা যায় না। প্রাইমারি হেলথ সেন্টারে গভর্নমেন্টের স্যাংশন বেড ২৫ কোনও জায়গায়, কোথাও সেটা মাত্র ১০টা, আবার ইন্টেরিয়ার ভিলেজে কোথাও ১০টা বেড রয়েছে। এসব জায়গায় দশ বছর, পাঁচ বছর ধরে ওসব কেন্দ্রে কোনও রোগী ভর্তি হচ্ছে না। তার মনে সেখানে দেখা যাচ্ছে যে, ডাক্তার সেখান থেকে ট্রান্সফার করে গেছে এবং তার জায়গায় নতুন ডাক্তার আর দেওয়া হয়নি। এইভাবে ১০-১৫-২০ বছর ধরে বেড খালি পড়ে আছে। সেই বেডগুলোতে কুকুরে পায়খানা করে ভরে রাখছে। গ্রামে গঞ্জে যে সব হাসপাতাল আছে সেগুলোর অর্দ্ধেকেতে ডাক্তার নেই। যদিও বা আছে তারা সপ্তাহে এক দিন এসেই কাজ সেরে যান। এছাড়া অন্যান্য কর্মিরা অধিকাংশ বাড়িতে বসেই মাইনে নয়। আর ডাক্তার যিনি থাকেন তিনি সপ্তাহে একদিন এসেই কাজ হয়ে যায় এবং মাইনে নিয়ে যায়। মাননীয় মন্ত্রীর বা দপ্তরের চোখ থাকলেও দেখতে পান না। আমি জানতে চাই যে, গভর্নমেন্টের যে স্যাংশন বেডগুলো ছিল সেগুলো আবার চালু করবেন কিনা। বীরভূমের ভদ্রপুরে মহারাজ নন্দকুমারের নামে একটা হাসপাতাল হয়েছিল কন্ট্রাক্ট বেসিসে, তাতে ডাক্তারও দুজন দিয়েছিলেন এর জন্য আপনাকে ধন্যবাদ। আমি যখন আপনার কাছে রাইটার্স বিল্ডিংসে গিয়েছিলাম তখন আপনি ডিপার্টমেন্টকে বলে দিয়েছিলেন এবং ডিপার্টমেন্টও তৎপর হয়ে সমস্যাগুলোর সমাধান করে দিয়েছিলেন। এটা যেহেতু আমি একজন এম. এল. এ. বলেই সম্ভব হয়েছে। আপনার ২৯৪ জন এম. এল. এ. তাদের হয়ত আপনি ব্যবস্থা করবেন। কিন্তু এদের ছাড়াও তো আরও জনসাধারণ আছে, তাদের জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন। আপনার ডাইরেক্টর, সি. এম. ও. এইচ. এদের কাছে সব সময়ে চিকিৎসার ব্যাপারে দরবার করতে হয়। আমি ১৯৮৭ সাল থেকে চিৎকার করে আসছি যে, সাব ডিভিশনে হাসপাতালে চেস্ট এক্সরের বিভাগ খোলা হোক। সেখানে চেস্টের ছবি যেটা ৫০ টাকা, ৭০ টাকা দিয়ে বাজারে করাতে হয়, সেটা যদি এই সব গ্রামীণ হাসপাতালগুলোতে হয় তাহলে অনেক উপকার হত। তাদের কম খরচে করাতে পারলে উপকৃত হত। যেখানে ক্যালকাটার স্টেট হাসপাতালগুলোতে ২০০টি বেডে ২০৫টি রোগীও

ভর্তি হয় না, অথচ গ্রামে গঞ্জের হাসপাতালগুলোতে ১০০টি বেডে ৪০০-র মতো রোগী ভর্তি হয়। সেখানে তারা কোনও চিকিৎসার সুযোগ পায় না। মাননীয় মন্ত্রী দয়া করে রেডিওলজিস্ট পাঠিয়েছেন। কিন্তু আজকে বেরিয়াম এক্স-রে বা আল্ট্রা সোনোগ্রাফি করতে প্রচুর অর্থ বেরিয়ে যাচ্ছে। আপনি রেডিওলজিস্ট রামপুরহাট মহকুমা হাসপাতালে পাঠিয়েছে, কিন্তু আপনি খবর রাখেন না যে, ওই রেডিওলজিস্ট এর কাজ কি—ওই রেহিওলজিস্ট আলাদাভাবে ব্যবসা করছে। তিনি যে কোথায় চলে যাচ্ছেন কেউ জানে না। তারপরে স্ক্যানের ব্যাপারে অনেকে বলেছেন। এক মাত্র স্ক্যান করা হয় কলকাতার এস. এস. কে. এম. হাসপাতালে। সেই স্ক্যানের ব্যাপারে একজন ডাক্তার রোগীকে বলবে স্ক্যান করতে, তারপরে তার বাড়ির লোক ওই স্ক্যান করার জন্য ফর্ম পাওয়া যায় সেটা নিতে হবে। সেই ফর্ম আবার জমা দিতে যেতে হবে এবং তারপরে একদিন ডেট দেবে সেই ডেটে ৫০০ টাকা জমা দিতে হবে। ওই ৫০০ টাকা মকুব করার জন্য গ্রামের গরিব লোককে যেতে হবে। অতএব গ্রামের গরিব লোককে স্ক্যান করাতে গেলে ২৫০ টাকা ফ্রি করার জন্য ১০ দিন ধরে টাকা খরচ করে কলকাতায় আসতে হবে। মন্ত্রীরা তো ঠান্ডা ঘরে বসে আছেন, গ্রামের গরিব মানুষদের আড়াই শো টাকা ফ্রি করার জন্য ১০ দিন ধরে পয়সা খরচা করে যে কলকাতায় আসতে হচ্ছে এতে কি তাদের লাভ হচ্ছে বলুন? এই ব্যাপারটা শিথিল করার জন্য আমি আপনার কাছে অনুরোধ রাখছি। পরিশেষে বিশেষ করে যক্ষা রোগীদের জন্য হাসপাতালগুলিতে ঔষধ পাঠানো হয় না, ঔষধ নেই, পেশেন্টরা ঔষধ পাচ্ছে না। ডায়েট নেই। চারিদিকে হাহাকার দেখা দিচ্ছে। তাই আমি আপনার কাছে অনুরোধ করছি ঔষধের ব্যবস্থা করুন। এই কথা বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমাদের দেওয়া কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন সেই বাজেট বরাদ্দকে আমি সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনকে বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। বিরোধী বন্ধুরা এতক্ষণ যেভাবে আলোচনা করলেন, তাতে যেন মনে হচ্ছে স্বাস্থ্যের কিছু উন্নতি হয়নি। স্যার, বন দপ্তর থেকে বাজেটের দিনে কিছু তারা দেয়, শিল্প দপ্তরের বাজেটের দিন তারা কিছু আমাদের দেয়, মৎস্য দপ্তরের দিনও তারা কিছু দেয়, কিন্তু স্বাস্থ্য দপ্তর থেকে কিছু দেওয়া হয় না, তাই বলছি, ওরা যেভাবে স্বাস্থ্য নিয়ে বললেন, তাই ওদেরকে ভিটামিন ইঞ্জেকশন দেওয়া দরকার। আজকে গ্রাম বাংলার মানুষ স্বাস্থ্য সম্বন্ধে সচেতন। এটা অস্বীকার করার জায়গা নেই। গ্রামে ডাইরিয়া আগে খুব হত, এখন আর ডাইরিয়া সে রকম হয় না। এটা কোনওভাবেই অস্বীকার করা যায় না। ডাইরিয়া আমরা দারুণভাবে দূর করতে সক্ষম

হয়েছি। এই ব্যাপারে গ্রামের মানুষকে আমরা সচেতন করতে পেরেছি। তাই ডাইরিয়া হচ্ছে না। আজকে সবাই যে স্বাস্থ্য পরিষেবা পাচ্ছেন, এটা একেবারে বলা যাবে না। গ্রামের মানুষ তারা শেষ জীবনে যেখানে একটু আশ্রয় নেয়, সেখানে একটু চিকিৎসার জন্য তারা ছোটে, সেই জায়গাগুলিকে একটু উন্নত করা দরকার। আজকে ব্লক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে আপনি বাজেট বরাদ্দ করে মহকুমা স্তরের জন্য যে খরচ করছেন যন্ত্রপাতি কিনছেন, এই ব্যাপারে বলব, ব্লক হাসপাতালে যদি একটু সুবিধা করে দেন তাহলে ব্লক স্বাস্থ্যকেন্দ্রে ছোটখাটো অপারেশন হতে পারে, গ্রামে এমনিতেই কারেন্ট থাকে না, সেখানে যদি জেনারেটার এর ব্যবস্থা করেন তাহলে ডাক্তাররা নিরাপদে অপারেশন করতে পারেন। আমি দেখেছি, সমাজের পিছিয়ে পড়া মানুষরা হাসপাতালে যান কিন্তু সিটি স্ক্যান যেহেতু একমাত্র বাঙুরে হয় তাই দূরবর্তী হাসপাতাল থেকে যেমন বর্ধমান হাসপাতাল থেকে লিখে দেওয়া হয় তখন তারা এখানে এসে চিকিৎসা করান, এতে চিকিৎসা ব্যবস্থা দেরি হয়। তাই চিকিৎসা ব্যবস্থাটি যদি দ্রুত করতে হয় তার জন্য বলছি, এই ব্যাপারে কিছু ভাবনা চিন্তা করার দরকার আছে। এছাড়া বলব, রাজ্য সরকারের অনুমতি নিয়ে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম প্রাইভেট হসপিটালগুলি তৈরি হচ্ছে, সেখানে এক শ্রেণীর মানুষ তারা চিকিৎসার সুযোগ পাচ্ছে, কিন্তু যারা গরিব তারা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই ব্যাপারে আমি বলব, রাজ্য সরকার যখন অনুমতি দেন তখন তারা যদি বলে দেন এই সমস্ত জায়গায় গরিব মানুষদের কিছু সুযোগ সুবিধা দিতে হবে। সেটা যদি বলেন তাহলে ভাল হয়। এই যে চুক্তি ভিত্তিতে ডাক্তার, এটা স্বাস্থ্যকেন্দ্রগুলি তুলে [illegible]র একটা ঝোঁক থাকে। কতটা চুক্তি, কি কাজ, কি তারা করবে এই ব্যাপারে দেখা যাচ্ছে, গ্রামের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে তাদের একটা অনীহা থেকে যাচ্ছে। যে ডাক্তার যুক্ত থাকবে সে যাতে কাজটা করতে পারে সেটা দেখতে হবে। আজকে গ্যাট চুক্তির ফলে আট আনার ট্যাবলেট আট টাকায় কিনতে হচ্ছে, মানুষের ঔষধ কেনার ক্ষমতা নেই, দেওয়া যায়, সেটা দেখতে বলব। প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলোতে সেই ব্যবস্থাটা আমি দিতে বলব। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অনেক কথা তার বাজেট ভাষণে বলেছেন চুক্তির ভিত্তিতে ডাক্তার ও সেবিকা নিয়োগ করা হবে এবং ১,২০০ পদ সৃষ্টি করা হয়েছে এবং তাদের নিয়োগ করা হবে। ১,২০০ ডাক্তার যে চুক্তির ভিত্তিতে নিয়োগ করা হবে সেই চুক্তিটি কি? তিন হাজার, পাঁচ হাজার টাকা এবং সাত হাজার টাকার ভিত্তিতে যে ডাক্তার নিয়োগ করা হবে সেই ব্যাপারে যদি আপনি ব্যাখ্যা করেন তাহলে ভাল হয়। এই বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা ছেলেবেলা থেকে শুনে আসছি স্বাস্থ্যই সম্পদ। আমরাও বিশ্বাস করি স্বাস্থ্যই সম্পদ এবং তাকে রক্ষা করতে

হবে। এটা রক্ষার দায়িত্ব একদিকে সরকারের এবং অপরদিকে নিজেদের। বর্তমানে নতুন নতুন রোগের প্রাদুর্ভাব হচ্ছে। আগে আমরা জানতাম টি. বি. শিবের অসাধ্য রোগ। কিন্তু আজকে ক্যানসারের মতো দুরারোগ্য রোগও আমাদের জীবনে প্রবেশ করেছে। কিন্তু মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে এই রকম দুরারোগ্য রোগগুলো সম্পর্কে যথাযথ ব্যবস্থা নেওয়ার ব্যাপারে কোনও কথা বলেননি। তাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে পারছি না। এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশনগুলো আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি, মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেছেন, পালস্ পোলিও নির্মূলীকরণের জন্য সমস্ত শিশুকেই নিয়মিতভাবে পোলিও টিকা খাওয়ানো এবং পালস্ পোলিও টিকাদানের বিশে কর্মসূচি পালনের মাধ্যমে এক সুবৃহৎ কর্মসূচি নেওয়া হয়েছে। ১৯৯৮ সালের ৬ই ডিসেম্বর এবং ১৯৯৯ সালের ১৭ই জানুয়ারি এই রাজ্যে পাঁচ বছরের নিচে সমস্ত শিশুদেরর পালস্ পোলিও টিকাকরণের আওতায় আনা হয়েছে। আমার মনে আছে সেই সময় মাননীয় মন্ত্রী মহাশয় সমস্ত বিধায়কদের একটা চিঠি দিয়েছিলেন আপনার এলাকার স্বাস্থ্য অধিকর্তা আপনার সঙ্গে যোগাযোগ করবেন, এটা যাতে বাস্তবে রূপায়ণ হয়। শুধু আমার ফলতা বিধানসভা কেন্দ্র নয়, ঐ এলাকার কোনও বিরোধীদলের বিধায়কের সঙ্গেই স্বাস্থ্য অধিকর্তা যোগাযোগ করেনি। এখন আপনি বলছেন আমরা নির্মূল করে দিয়েছি ৯০ পারসেন্ট এবং আমরা সফল হয়েছি। কিন্তু আমার কথা হচ্ছে, এর পরে ফলতা বিধানসভা কেন্দ্রের কাকদ্বীপ ছয়-সাতটি জায়গায় আবার পোলিও রোগ দেখা দিয়েছে। রাজনীতি স্বার্থ বড় না, মানুষের জীবন বড়। দেড়, দু-লক্ষ ভোটারের প্রতিনিধি যারা, বিরোধীপক্ষের এম. এল. এ. হওয়ার জন্য তাদের এই পাসল্ পোলিও প্রকল্পে কোনও অংশগ্রহণ করতে দিলেন না। এটা খুবই দুঃখের এবং অনমোনীয় মনোভাব। কিছু বখাটে ছেলে আছে তার বাপ-মার পয়সা উড়িয়ে দেয়, আপনাদের অবস্থাও সেইরকম, আপনাদের জায়গা দেওয়া হচ্ছে, বাড়ি দেওয়া হচ্ছে, কিন্তু আপনারা হাসপাতাল করতে পারছেন না।

[4-00 — 4-10 p.m.]

আমি উদাহরণ দিয়ে বলছি, হাওড়া-শিবপুরে ব্যাতাইতলায় বিরাট জমিদারের বাড়ি কয়েক লক্ষ টাকা দিয়ে কংগ্রেস আমলে সিদ্ধার্থশঙ্কর রায় অধিগ্রহণ করেছিলেন। প্রায় ১৭ লক্ষ টাকা দিয়ে। সেখানে একটা পলিক্লিনিক করা হয়েছিল। সেটাকে আপনারা তুলে দিয়েছেন। সেখানে এখন ভুতের বাসা হয়েছে, সমাজবিরোধীদের আড্ডা হয়েছে, আপনাদের দলের আড্ডা হয়েছে। সেখানকার দামি পাথর, জানালা-দরজা, আসবাবপত্র সব নিয়ে গিয়েছে। এই ২২ বছরেও আপনাদের সরকার সেখানে একটা হাসপাতাল গড়ে তুলতে পারলেন না। ফলতা বিধানসভার প্রাক্তন এম. এল. এ. খগেনবাবু কাটারিয়াতে জায়গা

দিয়েছিলেন, বাড়ি দিয়েছিলেন, কিন্তু সেখানে কোনও হাসপাতাল হল না।

স্যার, আপনি জানেন এই রাজ্যের ৮টি জেলায় ৬১টি গ্রামের মানুষ আর্সেনিক দূষণে ভুগছে। আর আপনারা এর চিকিৎসার ব্যবস্থা রেখেছেন শুধু এস. এস. কে. এম. হাসপাতালের ইন্ডোর এবং আউটডোরে। তাহলে দূরবর্তী স্থানের রোগিরা কিভাবে এই পরিষেবা গ্রহণ করতে পারবে। তাই আপনার কাছে দাবি আর্সেনিক আক্রান্ত রোগিদের চিকিৎসার জন্য আরও বেশি চিকিৎসাকেন্দ্রে চিকিৎসার ব্যবস্থা করুন। এতো দেখছি হবুচন্দ্র রাজা তার গবুচন্দ্র মন্ত্রীর রাজত্ব হয়ে গেল।

আমি আরও অনেক কিছু বলতে পারতাম, কিন্তু সময়ের স্বল্পতার কারণে সব বলা সম্ভব হচ্ছে না। এই ২২ বছরে আপনারা শিক্ষা থেকে শুরু করে, স্বাস্থ্য, শিল্প সব কিছুই শেষ করেছেন।

আমার এলাকায় একটা প্রাইমারি স্বাস্থ্যকেন্দ্র আছে। ৮৮ সাল থেকে সেটা ব্লক পর্যায়ে উন্নীত হয়েছে, কিন্তু তার কোনও সুযোগ-সুবিধাই সেখানে পাওয়া যায় না। আমি রাইটার্স বিল্ডিংয়ে গিয়েও অনেক অনুরোধ করেছি, সেখানে অন্তত একটা অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করুন। তা হল না। মায়েরা ভ্যাসেকটমি অপারেশন করে বাসে করে বা ভ্যান গাড়িতে করে আসে, সেটা খুবই দৃষ্টিকটু। জেলা-পরিষদ একটা হাসপাতাল তৈরি করেছিল, সেখানে ডাক্তার, ওষুধ, কিছুই নেই। জঙ্গল হয়ে আছে। বেকারত্বের জ্বালায় বেকার যুবকরা সেখানে আত্মহত্যা করতে যায়। আজকে পশ্চিমবাংলায় আপনারা সব শেষ করে দিয়েছেন। মানুষের মনে ক্ষোভ সৃষ্টি হয়েছে। তাই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিজয় বাগদী :** মাননীয় স্বাস্থ্য পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়, যে বাজেট বক্তৃতা এখানে পেশ করেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের আনা কাটমোশনের সমর্থন বিরোধিতা করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য পরিষেবা মানুষের কাছে আরও বেশি বেশি করে কিভাবে পৌঁছে দেওয়া যায় এবং তাদের স্বাস্থ্য সম্পর্কে আর কিভাবে সচেতন করা যায়, সেদিকে লক্ষ্য রেখে তিনি প্রতিনিয়ত আমাদের বিভিন্ন হাসপাতালগুলিতে যাতে স্বাস্থ্য পরিষেবা মানুষ যাতে ভালোভাবে পায়, তার ব্যবস্থা করেছেন। তিনি যথেষ্ট সাফল্যের সঙ্গে এগিয়ে চলেছেন। আজকে বিরোধী সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, আগে মানুষের যদি কলেরা হত, তাহলে মানুষ গ্রাম ছেড়ে চলে যেত এবং এখন গ্রামের মানুষকে আর গ্রাম ছেড়ে যেতে হয় না। সেখানে যথেষ্ট পরিচর্যা করা হয় এবং তার ব্যবস্থা নেওয়া হয়। সেখানে ক্যাম্প করে রোগীদের সেবা-

শুশ্রুষা করা হয়। আজকে বিভিন্ন হাসপাতালে ওষুধ সরবরাহ করা হয়ে থাকে। কিন্তু একটা জিনিস দেখতে পাওয়া যায় যে, সেখানে ডাক্তাররা রোগীদের ওষুধ লিখে দেন, এবং ওখানে কোন কোন ওষুধ পাওয়া যাবে, সেটা বলেন না। সমস্ত ওষুধগুলি তাদের কিনতে হয়। সেক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, হসপিটালে যে সমস্ত ওষুধ সরবরাহ করা হবে, তার তালিকা যেন লিখে দেওয়া হয়। তা নাহলে সমস্ত ওষুধগুলি তাঁদেরই কিনতে হয়। তাছাড়া জীবনদায়ী ওষুধ যেমন—কুকুরে কামড়ানো প্রতিষেধক ইনজেকশন এবং সাপে কাটা ইঞ্জেকশন এগুলি আমাদের গ্রামাঞ্চলে বিশেষ করে প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে অনেক সময় থাকে না। কারণ গ্রামাস্থল থেকে শহরের দূরত্ব অনেক বেশি, শুধু রাত্রের জন্য যদি কোন সাপে কাটা রোগী থাকে, তাহলে তাড়াতাড়ি সদর জেলা হাসপাতালে নিয়ে যাওয়া অত্যন্ত অসুবিধা হয়। সেক্ষেত্রে দেখা যায় যে, অনিয়মিত সরবরাহ করা হয় এবং সেক্ষেত্রে নিয়মিত ওষুধ যাতে সরবরাহ করা হয়, সেদিকে দৃষ্টি দেবেন। আর একটা বিষয় হচ্ছে যক্ষা রোগিরা আউটডোরে যান, তারা ওষুধ ইঞ্জেকশন নিয়মিত অনেক সময় পান না এবং যে সময় রোগিরা বিপদে পড়েন এবং যক্ষ্মা হাসপাতালে আউটডোর পেশেন্টদের যাতে নিয়মিত ওষুধ ইঞ্জেকশন সরবরাহ করা যায়, তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা ব্যাপার হচ্ছে যে, ডাক্তার এবং নার্সরা রোগিদের সঙ্গে এবং তাদের ঘরের লোকদের সঙ্গে ভালো ব্যবহার করেন না। সেক্ষেত্রে দেখা যায় যে, যদি কোনও রোগীর ঘরের লোক দ্বিতীয় বার যদি কোনও জিজ্ঞাসা করতে যায়, তাহলে তাদের সঙ্গে খারাপ ব্যবহার করেন। এই ব্যাপারে আপনাকে দেখতে হবে। কারণ এতে আমাদেরই ভাবমূর্তি নষ্ট হচ্ছে। ডাক্তাররা অনেক সময় নিয়মিত যান না। তারা হয়ত কোনও প্রাইভেট প্র্যাকটিস করেন। তারপর দেখা যায় যে, একটা-দেড়টার সময় যান। এই ডাক্তাররা যাতে নিয়মিত যান, তারদিকে দৃষ্টি দেবেন। ব্লক মেডিক্যাল হাসপাতালগুলিতে যাতে আরও শয্যাসংখ্যা বাড়ানো যায়, আরও উন্নতমানের চিকিৎসা সেখানে করা যায়, তারদিকে দৃষ্টি দেবেন। এর ফলে গ্রামের মানুষেরা পরিষেবার কাজটা আরও ভালোভাবে পাবে। তাহলে গ্রামের মানুষগুলো আরেকটু পরিষেবা পাবে এবং দেখা যাচ্ছে গ্রামে ডাক্তারদের শূন্য পদ এখনও অনেক রয়েছে। বীরভূম জেলার প্রাইমারি হেলথ্ সেন্টার, জেলা সদর এবং মহকুমা হাসপাতাল মিলিয়ে প্রায় ৪০টা শূন্য পদ রয়েছে। আপনার কাছে অনুরোধ করছি সত্বর এই শূন্য পদগুলো পূরণ করে মানুষ যাতে আরও উন্নত পরিষেবা পায়, স্বাস্থ্য পরিষেবাকে যাতে আরও উন্নত করা যায় তার ব্যবস্থা করুন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ

দে এবং মিনতি ঘোষ কর্তৃক যে বাজেট প্রস্তাব এখানে পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করছি। আমাদের দলের আনা কাটমোশনকে সমর্থন করে, কাট মোশনকে গ্রহণ করার অনুরোধ করছি। আজকে স্বাস্থ্যকেন্দ্রের যা অবস্থা বা জনসাধারণের যা অবস্থা এতো আর কোনও গোপন কথা নয়। মন্ত্রী মহাশয়, আপনি নিজেও জানেন। আমাদের বলার জন্য উঠতে হয় আমরা বলি। কিন্তু আমরা ভুক্তভোগী যে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য অবস্থা কোন জায়গায় পৌঁছে গেছে। সমস্ত সরকারি হাসপাতালের খবর আমার কাছে আছে—আপনার কাছে তো প্রতিদিন প্রচুর লোক আসে এটা বলে দিন, ওটা ফোন করে দিন। তার মানে বুঝতে পারেন যত মানুষ হাসপাতালে যায় তার মধ্যে বিধায়কদের কাছে এক পারসেন্টও আসে কিনা সন্দেহ। কিন্তু আপনি ভেবে দেখুন, আমার মনে হয় যে আপনি ফোন করার পর, আপনার সি. এ, পি. এ. ফোন করার পর, আপনি নিজে ব্যক্তিগতভাবে তদবির করার পর সেই পেশেন্ট যদি ট্রিটমেন্ট পায় আজকে পশ্চিমবঙ্গের হাজার হাজার মানুষ যাদের সঙ্গে মন্ত্রীর চেনাশোনা নেই বা যারা পার্থদের পি. এ কে চেনে না তাদের সংখ্যা কিন্তু লক্ষ লক্ষ। তারা হাসপাতালে কি ট্রিটমেন্ট পাবে। আপনি তো সাইরেন বাজিয়ে খবর দিয়ে যান, প্রকৃত অবস্থা কি বুঝতে পারেন না। আপনার দলের লোকেরা জানে প্রকৃত অবস্থা কি? এই অবস্থা থেকে কি করে আপনি উন্নতি করবেন আপনি ভেবে দেখুন নয়তো পশ্চিমবঙ্গের স্বাস্থ্যের অবস্থা দিনের পর দিন নিচের দিকে চলে যাচ্ছে। আজকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলোকে স্বয়ং সম্পূর্ণ করতে পারলেন না। এই কারণে মহকুমা স্বাস্থ্য হাসপাতালগুলোতে চাপ পড়ল এবং ওইগুলো কিন্তু কিছু করতে পারলেন না। আজকে একটা কথা প্রায়ই বলা হয় ডাক্তাররা নাকি গ্রামে যেতে চায় না। ৩০৮ জন ডাক্তার আমরা জানি যে প্যানেল হয়ে থাকা সত্ত্বেও আজকে তারা পোস্টিং পাচ্ছে না। আজকে ১৫ মাসের যদি তাদের পোস্টিং দেওয়া না হয় প্যানেল বাতিল হয়ে যাবে। আজকে যারা ইন্টিরিয়র ভিলেজে যেতে চায় না তাদেরকে সেখানে পাঠান। তার পর যদি না যেতে চায় তখন বলতে পারেন কিন্তু আপনি সেটা করলেন না। আজকে প্রচুর ডাক্তার-এর ভ্যাকেন্সি পড়ে আছে। আপনি সেখানে বি. এস. সি. ডাক্তার পাঠাতে পারলেন না। তার পরিবর্তে আপনি কি করছেন। চুক্তির ভিত্তিতে ডাক্তার নিচ্ছেন। এই চুক্তির ভিত্তিতে ডাক্তার নেওয়া যে কতখানি ঘুঘুর বাসা, আপনি অভিজ্ঞ মানুষ আপনি বুঝতে পারবেন। আর আপনি নতুন করে সেই ঘুঘুর বাসা তৈরি করছেন। চুক্তির ভিত্তিতে মানে সি. এম. ও. এইচ, যাকে খুশি যেখানে খুশি দিয়ে দাও। আমি আপনাকে স্পেসিফিকালি বলছি যে তিরাট হেলথ সেন্টার, আপনি মনে করে রাখবেন, সেন্টার ভাল চলছিল, এবং আমি মনেকরি না যে সরকারি ডাক্তার মানে সব জায়গায় বাজে কাজ করে। কিছু কিছু ডাক্তার ভাল কাজ করে। তিরাট হেলথ সেন্টার ভাল কাজ করছিল সেখান থেকে তাকে তুলে জামুরিয়ার একটা ইন্টিরিয়রে

পাঠানো হল। সেখানে চুক্তির ভিত্তিতে ডাক্তার পাঠালে ভাল কাজ হত। তিরাটে আপনি চুক্তির ভিত্তিতে ডাক্তার পাঠাচ্ছেন। এইগুলো আপনি মনিটরিং করবেন কি না? চুক্তির ভিত্তিতে যেখানে ডাক্তার যাচ্ছে না সেখানে মা পাঠিয়ে যেখানে ডাক্তার ভাল কাজ করছে সেখানে চুক্তির ভিত্তিতে ডাক্তার পাঠানো হচ্ছে। এই ব্যাপারটা আপনাকে দেখতে হবে। আমার একটা সাজেশন হচ্ছে যে আপনি পি. এস. সি. পাশ করা ডাক্তারদের নিচ্ছেন না আপনি ইঞ্জিনিয়ারিং মেডিক্যাল কলেজে যেমন কাউন্সেলিং হয় আপনি সে রকমভাবে পোস্টিং করুন। তাহলে কোনও ডাক্তার বলতে পারবে না আমরা ওখানে যাব না। আপনারও বলার স্কোপ থাকবে না। এই যে ডাক্তাররা আজকে চিৎকার করছে আমরা পোস্টিং পাচ্ছি না, তারা এই কথা বলতে পারবে না। আমার মনে হয় এটা আপনি ভাবনা-চিন্তা করলে ভাল হয়। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার আমলে আপনি বহু জায়গায় আপনি হোমিওপ্যাথি ডাক্তার দিয়েছেন। আপনি আয়ুর্বেদ ডাক্তার দিচ্ছেন, হোমিওপ্যাথ ডাক্তার দিচ্ছেন। কিন্তু আপনি কি দেখেছেন যে তারা কি ট্রিটমেন্ট করছে। আয়ুর্বেদ ডাক্তার বা হোমিওপ্যাথি ডাক্তার তারা কেউ আয়ুর্বেদ বা হোমিওপ্যাথি চিকিৎসা করেন না, তারা সবাই অ্যালোপ্যাথি ট্রিটমেন্ট করেন। সুপ্রিম কোর্টের অর্ডার আছে এবং তাতে বলা আছে যে কোথাও আয়ুর্বেদ ডাক্তার হিসাবে নিয়োগ হল তাকে আয়ুর্বেদ এবং হোমিওপ্যাথ ডাক্তার হিসাবে নিয়োগ করলে তাদেরকে আয়ুর্বেদ এবং হোমিওপ্যাথ ট্রিটমেন্ট করতে হবে, একথা পরিষ্কার করে অর্ডারে বলা আছে। কিন্তু এই নির্দেশ কেউ মানেন না। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় এখন কাজ হচ্ছে। আমার একটা কথা মনে পড়ছে ম্যাকনামারা। তখন অনেক আন্দোলন করেছেন, ম্যাকনামারার কালো হাত গুঁড়িয়ে দাও, এই নিয়ে মিটিং মিছিল হয়েছে। আজকে আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্ককে ডেকে আনছেন, ভাল কথা, টাকা দিচ্ছে কাজ হচ্ছে। আপনারাই এক দিন বেসরকারিকরণের বিরুদ্ধে ছিলেন, প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে ছিলেন, আর আজকে স্বাস্থ্য বাদে সবটাই তুলে দিয়েছেন, সেটা সাফাই বলুন, সিকিউরিটি বলুন সব তুলে দিয়েছেন প্রাইভেটের হাতে। এমনকি প্রাইভেটের হাতে সুলভ শৌচালয়ও পর্যন্ত তুলে দিয়েছেন। এটা স্ববিরোধিতা। এক দিন যাদের বিরুদ্ধে আন্দোলন করেছেন, অনেক মিছিল, মিটিং করেছেন। আজ তাদের কাছে সারেন্ডার করে সুলভ শৌচালয় বেসরকারি সংস্থা বা অন্য কোনও সংস্থার হাতে তুলে দিয়েছেন। ব্যক্তিগত পুঁজিবাদীদের সৃষ্টি করার জন্য এখন সব কিছু কন্ট্রাক্টরদের হাতে তুলে দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বোধ হয় জানেন কাটোয়া এবং কালনা এই দুটি হসপিটালে আগে মিউনিসিপ্যালিটি সাফাইয়ের কাজ করত এবং আসানসোলেও হত। কিন্তু কোন এক অজ্ঞাত কারণে জানি না সেটা সুলভ শৌচালয়দের হাতে তুলে দিলেন। সেখানে তিন তিন বার টেন্ডার হল সাফাইয়ের চুক্তিতে কেউই এগিয়ে এল না। তার পর ডি. এম. সাহেব এটাতে এন্টারফেয়ার করে মিউনিসিপ্যালিটিকে বলা হল যদি আপনারা পারেন তাহলে করুন।

আরেকটা কথা হচ্ছে পশ্চিমবঙ্গে সমস্ত দপ্তরে ট্রান্সফার সিস্টেম আছে। আমি মনে করি আপনার থেকে আপনার আমলারা অনেক বেশি শক্তিশালি। এক একজন ডাক্তার এক একটা হাসপাতালে ২২, ২৫ বছর ধরে আছে। তারা পাশ করার পর মহকুমা হাসপাতালে আছে। আপনি গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলির দিকে তাকিয়ে দেখুন। ট্রান্সফার সিস্টেম যদি না থাকে তাহলে আপনি কি করে কাজ পাবেন? সেখানে বেলা ১২-টার সময় একজন ডাক্তার আসবেন আবার তিনি ১-টার সময় চলে যাবেন। এমার্জেন্সি গাড়ি দিয়েও তাদের আনতে পারবেন না। আমি দেখেছি তারা মোবাইল টেলিফোন নিয়ে ঘোরেন। তারা হয়ত রোগী দেখছেন হঠাৎ ফোনে অপারেশনের খবর এল প্রাইভেট নার্সিং হোম থেকে। আসছি বলে চলে গেলেন এবং ৩ ঘন্টা পরে নার্সিং হোম থেকে একটা অপারেশন সেরে চলে এলেন। তারা কিন্তু হাজার হাজার টাকা মাহিনা পাচ্ছেন তবুও তারা এইসব করছেন। আর আপনি চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ করে কি করবেন। আপনি কি তাদের কাছ থেকে কাজ পাবেন? যারা হাজার হাজার টাকা আয় করছে তাদের কোনও দায়বদ্ধতা নেই, আর কন্ট্রাক্টে ডাক্তার নিয়োগ হলে তারা কি দায়বদ্ধতা দেখাবে। সকলেই মৌরসিপাট্টা গেড়ে বসবেন। তারা যদি গঙ্গানগরে যাওয়ার অ্যাপয়েন্টমেন্ট পায় তাদের যেতে হবে, যদি মালদায় বা ইংলিশবাজারে পাঠান, যেতে হবে। তা না হলে দেখবেন বর্ধমানেই জন্ম, বর্ধমানেই রিটায়ার করল তাহলে দেখবেন সে ১২-টার সময় আসবে আর ১-টার সময় চলে যাবে। আপনাকে আমি এদিকে বিশেষ নজর দিতে অনুরোধ করব।

আরেকটা কথা ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্ট, এতে যেগুলি বিশেষ দরকার সেগুলি আপনারা নিতে পারতেন। আমি মাঝখানে আপনার সাথে যোগাযোগ করার চেষ্টা করেছি এটা বলার জন্য যে এ. আর. ভি. ওষুধ কোনও হসপিটালে নেই, পাওয়া যাচ্ছে না। ৩ মাস ধরে এটা কোথাও পাওয়া যাচ্ছে না। ওয়ার্ল্ড ব্যাঙ্ক সাপ্লাই করছে না। জেরক্স মেশিন সাপ্লাই হচ্ছে, কিন্তু আলট্রা-সোনোগ্রাফি মেশিন সাপ্লাই হচ্ছে না। আমি বুঝতে পারি না জেরক্স মেশিন কি কাজে লাগবে, ফ্যাক্স মেশিন কি কাজে লাগবে। এখন তো ক্যুরিয়র সার্ভিসেই কাজ চলতে পারে। সোমনাথ চ্যাটার্জিকে আপনি কি করে প্রোমোশন দিলেন? তার বিরুদ্ধে অনেক অভিযোগ রয়েছে, অথচ আপনি তাকে ডিরেক্টর অফ হেলথ সার্ভিস করে দিলেন। পশ্চিমবঙ্গের টি. বি. হসপিটালে ওষুধ পাওয়া যায় না। আমি কিছু দিন আগে একটা ৯ বছরের বাচ্ছার জন্য মেডিক্যাল কলেজ হসপিটালে গিয়ে ছিলাম। সেখানে কার্ডিওথোরাসিক ইউনিটটা মোটামুঠি ভালই চলছে। ভাল চলছে না বললে ভুল বলা হবে। কিন্তু ওখানে ৯-টা ভেন্টিলেটর দরকার। দুটো ভেন্টিলেটরে কাজ চলছে। এমার্জেন্সি অপারেশন হচ্ছে না। সব থেকে দুঃখের কথা ৭০ হাজার টাকার রিপেয়ারিং ফাইল, অপারেশন ফাইল রাইটার্স বিল্ডিঙের ডাইরেক্টর অফ মেডিক্যাল এডুকেশনের

কাছে পড়ে আছে। এইসব ছোট ছোট ব্যাপারে রাইটার্স বিল্ডিঙে যদি ৭০ হাজার টাকার ফাইল পড়ে থাকে তাহলে সব সময় ডাক্তারদেরও দোষী বলা যাবে না। আমার সময় শেষ হয়ে গেছে তাই স্যার আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর বাজেটের বিরোধিতা করছি। উনি যদি আমাদের কাট-মোশন গ্রহণ করেন তাহলে বাধিত হব। এই কটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**ডাঃ প্রভিনকুমার সাউ ঃ** স্যার, স্বাস্থ্য ও জনকল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রীদ্বয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে আমাদের বক্তব্য রাখছি। ডিমান্ড নম্বর ৩২, ৩৩, ৩৪-এর সঙ্গে যদি আমরা দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলকে স্বাস্থ্যের জন্য যে বরাদ্দ করা হয়েছে তা যোগ করি, ট্রাইব্যাল এরিয়ার ডেভেলপমেন্টকে স্বাস্থ্যের জন্য যে বরাদ্দ করা হয়েছে তা যোগ করি, তাহলে প্রায় ১,২০০ কোটি টাকার মধ্যে প্ল্যান বাজেট ২৩৫ কোটি টাকা। এই টাকা অ্যাপারেন্টলি দেখলে আমাদের মনে হয় মোর দ্যান ২০ পারসেন্ট হচ্ছে প্ল্যান বাজেট। কিন্তু যদি ভাল করে স্ক্রুটিনি করে দেখি তাহলে পাব এক্সটারনাল এইডেড প্রোজেক্ট, যার মধ্যে মেজর অংশ ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্টের। স্টেট হেলথ ডেভেলপমেন্ট প্রোজেক্ট-২, তার জন্য বরাদ্দ আছে ১৫০ কোটি টাকা। অন্যান্য এক্সটারনাল অ্যাসিস্ট্যান্ট প্রোজেক্টে বরাদ্দ আছে ৫ কোটি টাকা। তার সঙ্গে নুরুল হাসান ইনস্টিটিউট অফ পোস্ট গ্র্যাজুয়েট মেডিক্যাল সাইন্সের ১০ কোটি টাকা। আমার বলার উদ্দেশ্য হচ্ছে, এই ২৩৫ কোটি টাকার মধ্যে ১৬৫ কোটি টাকা হচ্ছে এক্সটারনাল এইডেড প্রোজেক্ট। নুরুল হাসান ইনস্টিটিউট অফ পোস্ট গ্র্যাজুয়েট মেডিক্যাল সাইন্সকে দিয়ে আমাদের কাছে থাকছে ৭০ কোটি টাকার প্ল্যান বাজেট। এই প্ল্যান বাজেটের মধ্যে আমাদের একজিস্টিং ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট করতে হবে। আমাদের ট্রান্সপোর্টেশন ভাল করতে হবে, অ্যাম্বুলেন্স ভাল করতে হবে। এখানে আমার আগে বক্তৃতা করতে গিয়ে তাপসবাবু এবং আরও অনেকে অনেক হিসাব দিয়েছেন এবং বলেছেন দেড় কোটি টাকার সিটি স্ক্যান, ৫ কোটি টাকা দিয়ে এম. আর. আই. বসাতে হবে, মেডিক্যাল এডুকেশন আপলিফট করতে হবে, গ্রাম-বাংলার প্রত্যেকটা মানুষের কাছে বেসিক হেলথ সার্ভিস পৌঁছে দিতে হবে। কিন্তু ৭০ কোটি টাকার মধ্যে এটা করা সম্ভব নয়। আর, প্রায়োরিটি যদি ফিক্স না করা হয় তাহলে কিছু করা যাবে না।

মাননীয় পঙ্কজবাবু ঠিকই বলেছেন, আমি স্বীকার করছি ১৯৯০ থেকে ১৯৯৯ সালের মধ্যে আমরা নাম্বার অফ হেলথ সেন্টারস বাড়ায়নি। উনি আমাদের সাবজেক্ট কমিটির রিপোর্ট উল্লেখ করে বলেছেন যে, 'মোস্ট অফ দি হেলথ সেন্টারস আর ইল-প্লান্ড, জিওগ্রাফিক্যালি'। ঠিকই। গতকাল, ১-লা জুলাই ডাক্তাররা 'ডক্টরস ডে' পালন

করেন। আমরাও বিধানসভায় ডাঃ বি. সি. রায়ের জন্মদিন উদযাপন করেছি। ডাঃ বি. সি. রায়কে শ্রদ্ধা জানিয়ে আমি নিবেদন করতে চাই, আমাদের স্বাস্থ্য স্কীম স্বাধীনতার সময়ও অন্যতম ছিল। মুখ্যমন্ত্রী বি. সি. রায় ডাক্তার মানুষ, আমাদের স্বাস্থ্যের উন্নতির দিকে তার চেষ্টা ছিল। সেই সময়ে হেলথের বিরাট উন্নতি হয়েছে, হেলথের স্ট্রাকচার অনেক বেড়েছিল। কিন্তু তার সঙ্গে সঙ্গে কিছু খারাপও হয়েছে। একজন জমিদার ৪ বিঘা জমি দান করলেন এবং অ্যাপ্লাই করলেন, তারপর একটা হেলথ সেন্টার হয়ে গেল। একটা অর্গানাইজেশন অ্যাপ্লাই করল তারপর একটা হেলথ সেন্টার হয়ে গেল। কিন্তু সেই জায়গার ভৌগোলিক বা জিওগ্রাফিকাল পজিশন কি রকম আছে সেখানে লোকজন যাতায়ত করতে পারবে কি পারবে না, সেখানে কি নিড আছে, রিকোয়ারমেন্ট আছে কিনা, সেই জায়গা কতটা ডেভেলপ করবে সেগুলোর অ্যাস-সেস না করেই একের পর এক হেলথ সেন্টার সেই সময় করা হয়। আজকে আমরা দেখছি আমাদের এখানে যে হেলথ সেন্টারগুলো সেগুলো ওভার-গ্রো করছে, এটা র‍্যাশনালাইজ করার দরকার। মিনিমাম নিড় প্রোগ্রামে সেন্ট্রাল গভর্নমেন্টের একটা ডাইরেক্টিভ ছিল যে প্রত্যেক ৫ হাজার পপুলেশনের উপর একটা করে সাব-সেন্টার হবে। এখন এখানকার টোটাল পপুলেশন সাড়ে সাত থেকে আট কোটি মতো দাঁড়ায়। আর গ্রামবাংলায় থাকেন ৭০ ভাগ মানুষ অর্থাৎ গ্রামবাংলায় সাড়ে ৫ কোটি মতো মানুষ থাকেন। তাহলে আমাদের সব সেন্টার এখন ৫ হাজারের উপর থাকার কথা, কিন্তু আমাদের সাব সেন্টার আছে ৮ হাজার ১৫৬। এই ৮ হাজার ১৫৬-কে ৫ হাজার দিয়ে গুণ করলে প্রায় সাড়ে ৪ থেকে ৫ কোটি হয়ে যাবে। আর একটু বাড়লে সাব সেন্টারের চাহিদা পূরণ হবে। এম. এন. পি. প্রোগ্রামে বলা হয়েছে প্রত্যেক দেড় লাখ পপুলেশনের উপর একটা করে কমিউনিটি হেলথ সেন্টার করতে হবে। আমাদের এখানে স্টেট জেনারেল হাসপাতাল রুর‍্যাল হাসপাতাল, ডি. পি. এইচ. সি., নিউ পি. এইচ. সি. সব মিলিয়ে ১,২০০-এর বেশি আছে, কিন্তু আমাদের দরকার ৫০০ থেকে ৬০০। ৫০০ সি. এইচ. সি. হলে আমাদের পশ্চিমবঙ্গের চাহিদা পূরন করা যেতে পারে। কিন্তু সমস্যা কোথায়? সমস্যা হচ্ছে যে নিউ পি. এইচ. সি. করা হয়েছিল— আমাদের সরকার থেকেও চেষ্টা করা হয়েছে, আগে যে সরকার ছিলেন তারাও চেষ্টা করেছেন, কিন্তু সেটাকে আমরা কোনওদিন ভায়াবেল করাতে পারিনি, সেটার ফাংশনিং কোনও দিন করাতে পারিনি। আমাদের প্রবলেম হল নাম্বার অফ হেলথ সেন্টার নেই, আমাদের প্রবলেম হল ম্যাকসিমাইজেশন অফ দি ইনফ্রাস্ট্রাকচার। আমার একটা হামবেল সাবমিশন আছে। সরকার অনেক চেষ্টা করেছেন কিন্তু ডাক্তাররা গ্রামে যাচ্ছেন না। আমরা সিদ্ধান্ত হিসেবে থিয়োরিটিকাল আমরা বিরোধিতা করি কন্ট্রাক্ট সার্ভিসের। কারণ আমার মনে হয় কন্ট্রাক্ট সার্ভিস হল টাইপ অফ এক্সপ্লয়টেশন। কিন্তু সাধারণ মানুষের কথা মনে করেই আমরা কন্ট্রাক্ট সার্ভিসে

ডাক্তার নিয়োগ করেছিলাম, কিন্তু তাতেও সুফল হয়নি। আমরা ডিপার্টমেন্টের তরফ থেকে একটা স্ক্রুটিনি করে সার্ভে করি। তাতে ছিল যে ৯২০-টা নিউ পি. এইচ. সি. আছে তার মধ্যে হার্ডলি ২০০ থেকে ২৫০ টা পি. এইচ. সি.-কে ভায়াবেল করা যেতে পারে। বাকিগুলোকে সরকার বিবেচনা করতে পারেন যে তাদেরকে সাব-সেন্টারের মতো বিহেভ করা হোক। সেখানে প্রাইমারি হেলথ কেয়ারে ইন্ডোর ফেসিলিটিস থাকবে না, শুধু আউট-ডোর থাকবে। বাকি ২৫০-টি নিউ পি. এইচ. সি.-কে সি. এইচ. সি.-তে ট্রান্সফার করা হোক। এতে যে ম্যান-পাওয়ার পূরণ করতে হবে সেটা আমরা পূরণ করতে পারব। আমার মনে হয় এই পরিকাঠামো করলে প্রাইমারি হেলথ কেয়ারের অনেক ভাল হবে। বিশ্ব তথা আমাদের দেশেও কনজিউমারিজম চলছে। এটা পশ্চিমবঙ্গ এবং অন্যান্য রাজ্যেও ভীষণভাবে চলছে। সুতরাং এখানে কনজিউমারিজমের প্রভাব থাকবে না সেটা আমরা বলতে পারি না। কেন হচ্ছে কনজিউমারিজম? এটা নতুন করে বলার দরকার থাকে না। কারণ আমরা সবাই জানি নরসিমা রাও এবং মনমোহন সিং-এর গভর্নমেন্ট যে বাজার নীতি ও আর্থিক নীতি করেছিলেন তারজন্য এই কনজিউমারিজম বেড়েছে। এই কনজিউমারিজম আমাদের যে বেসিক রিকোয়ারমেন্ট সেই বেসিক রিকোয়ারমেন্টকে পিছনে ফেলে আমাদের আর্টিফিসিয়াল নিড তৈরি করছে।

[4-30 — 4-40 p.m.]

হেলথে দেখা যাচ্ছে, আমাদের যে বেসিক রিকোয়ারমেন্ট, সেই বেসিক রিকোয়ারমেন্ট হচ্ছে, আমাদের এই রাজ্যে বেশির ভাগ লোকের বাচ্ছাগুলি অসুস্থ, ম্যাল নিউট্রেশন, কিছু হাইজিনিক, ল্যাক অব এডুকেশন, ইমিউনাইজেশন প্রোগ্রাম বা অন্যান্য যত ফ্যামিলি প্রোগ্রাম, সেগুলি ভালভাবে সাকসেসফুল হতে পারেনি। আমরা এটা বারে বারে বলেছি যে, এটার উপরে বেশি করে নজর দি'ত হবে। বামফ্রন্ট সরকার বিগত ২২ বছরে একটা বড় অল ইন্ডিয়া ইনস্টিটিউট তৈার করতে পারেনি, এটা আমরা স্বীকার করছি। প্রত্যেক জায়গায় সি. টি. স্ক্যানের ব্যবস্থ্ন করতে পারেনি, এটাও স্বীকার করছি। কিন্তু হেলথ-এর একটা প্যারামিটার আছে, সেটা ইনফ্যান্ট মর্টালিটি রেট বলুন, বার্থ রেট বলুন, আর ডেথ রেটই বলুন, সেখানে আমাদের পজিশন সারা দেশে ৩ নম্বর, ৪ নম্বর, ৫ নম্বরে আছে। আপনারা সব সময়ে উদাহরণ দিয়ে বলেন যে, এখান থেকে লোক ভেলরে চলে যাচ্ছে, অল ইন্ডিয়া ইনস্টিটিউটে চলে যাচ্ছে। আমি আপনাদের কাছে নিবেদন করতে চাই যে, হেলথ প্যারামিটারে স্বাস্থ্যের দিকে সবচেয়ে বেশি উন্নত হচ্ছে কেরল। সেখানে কোনও বড় ইনস্টিটিউট আছে? কেরল হেলথ প্যারামিটারে হচ্ছে এক নম্বরে। আমাদের দেশের মধ্যে সবচেয়ে উন্নত মানের। সোসিও ইকনমিকে যদি হেলথ-এর প্যারামিটার দেখি তাহলে প্রত্যেক জায়গায় সেটা ইনফ্যান্ট মর্টালিটি রেট বলুন, বার্থ

রেট বলুন বা ডেথ রেটই বলুন, সেখানে দেখবেন যে প্রথম সারিতে কেরল রয়েছে। তার মূল কারণ হচ্ছে কেরলে সবচেয়ে বেশি ফিমেল এডুকেশন আছে। আপনারা অনেকে এন. জি. ও.-র কথা বলেছেন। আপনারা জানেন যে আমাদের দেশে প্রায় ৩০ হাজার এন. জি. ও. কাজ করছেন। ৩ থেকে ৪ কোটি টাকা এইড পায়—বিদেশ থেকে পায়, গভর্নমেন্ট অব ইন্ডিয়া থেকে পায় এবং রাজ্য সরকার থেকেও পায়। এখানে যেটার দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই, সেটা হচ্ছে বর্তমানে একটা প্রবণতা দেখা যাচ্ছে যে, একটা ক্লাব তারা অ্যাম্বুলেন্স চাইল, তাদের সেই অ্যাম্বুলেন্স দেওয়া হল। এইভাবে পাড়ায় পাড়ায় একটি করে অ্যাম্বুলেন্স করে দেওয়া হল। কিন্তু দেখা যাচ্ছে এই অ্যাম্বুলেন্সের মাধ্যমে অনেক দুষ্কৃতকারিরা অনেক রকম কার্যকলাপ চালাচ্ছে। কাজেই এই ক্লাবগুলির ক্রিডেন্সিয়ালের দিকে নজর দিয়ে যাতে অ্যাম্বুলেন্সের পার্মিশন দেওয়া হয় সেজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা যখন হেলথ-এর বাজেট নিয়ে ডিসকাশন করি, আমাদের মেন যে সমস্যা সেটা হচ্ছে, ১৯৯২ সালে ওয়ার্ল্ড ব্যাঙ্ক একটা রিপোর্ট বের করেছে। সেখানে পরিষ্কারভাবে বলা হয়েছে যে হেলথ প্রবলেম ইন ডেভেলপমেন্ট কান্ট্রি। তার কারণগুলি কি? প্রথম কারণ হচ্ছে, মিস অ্যালোকেশন অব দি ফান্ডস। তার মানে হচ্ছে আমাদের যেটা দরকার, যেটা কম দামের টেকনোলজি, যেটা বেশির ভাগ লোকের কাজে আসবে, সেই টেকনোলজি যাতে আমরা নিতে পারি সেটা আমাদের দেখা দরকার। কিন্তু যেভাবে উন্নত দেশগুলি আমাদের এড দেয়, তারা বেশি করে আমাদের ডাইভার্ট করছে, হাই টেকনোলজির দিকে আমাদের ডাইভার্ট করে দিচ্ছে। সেখানে বলা হয়েছে যে, লো এফিসিয়েন্সি টেকনোলজির ডাইভার্শন। দ্বিতীয়ত, ইন ইকুয়াল ডিস্ট্রিবিউশন অব ফেসিলিটি। এখানে দেখা যাচ্ছে যে, যা গভর্নমেন্ট দিচ্ছে তার বেশির ভাগ চলে যাচ্ছে প্রিভিলেজ ক্লাসের কাছে, যাদের কাছে পাওয়ার আছে। এই পাবলিক সেক্টরে যে সুযোগগুলি আছে সেটা নিয়ে নিচ্ছে। তৃতীয় হচ্ছে, ইন এফিসিয়েন্ট ম্যানেজমেন্ট অব পাবলিক সেক্টর। চতুর্থ হচ্ছে, এক্সপ্লোডিং কস্ট অব মেডিকেয়ার। এখানে কংগ্রেসের বন্ধুরা ডেভেলপমেন্ট করার কথা বলেছেন। আমঃ ডেভেলপমেন্ট করতে পারতাম। আমাদের যদি আর্থিক সেই রকম সংস্থান থাকত তাহলে আমরা নিশ্চয়ই করতে পারতাম। আমাদের আমেরিকার সঙ্গে তুলনা করে একজাম্পেল দেওয়া হয় যে উন্নত দেশগুলি যেভাবে মেডিকেয়ারের ব্যবস্থা করছে, হেলথ কেয়ার, ডেলিভারি সিস্টেম যেভাবে করছে, আমরা সেই ভাবে করতে পারছি না।

কিন্তু আপনাদের মনে রাখতে হবে যে আমেরিকাতে পার ক্যাপিটা এক্সপেন্ডিচার অফ হেলথ ৫,০০০ ডলার, আমাদের ভারতীয় টাকার মূল্যে হয় ২ লক্ষ টাকা। আর আমাদের ওয়েস্ট বেঙ্গলের বাজেট, একটু আগে বলালম, ১,২০০ কোটি টাকা। ৮ কোটি দিয়ে ভাগ করলে প্রত্যেকের মাথাপিছু পড়ে ১৫০ টাকা। এবারে আমাদের প্রায়রিটি

ফিক্সড করতে হবে আমরা কোন দিকে যাব। আমরা প্রাইমারি হেলথে সবচেয়ে বেশি নজর দিচ্ছি, আমরা সাব সেন্টারগুলো আরও বেশি উন্নত করব। আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্টের ক্ষেত্রে আমরা বলেছিলাম প্রাইমারি হেলথ কেয়ার যদি হয় তাহলে ভাল হয়। সেকেন্ডারি হেলথ কেয়ারের ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্টে কাজ হচ্ছে, ২০০২ সালে এই কাজগুলি কমপ্লিট হবে, তখন সেকেন্ডারি হেলথ কেয়ারের দিকে আমরা অনেকটা উন্নত হব। এবারে আসছি বড় বড় হাসপাতালগুলির ব্যাপারে। আমার একটা সাজশেন আছে। প্রতিটি বড় বড় হাসপাতালগুলিকে এক ধরনের না করে এক-একটা হাসপাতালকে এক-একটা সেন্টার অফ একসেলেন্স করা হোক। যেমন ধরুন পি. জি. হাসাপাতাল, সেখানে নিউরোলজি সুপার স্পেশিয়ালিটি করা হল, ন্যাশনাল মেডিক্যাল কলেজ, এখানে কিডনির সুপার স্পেশিয়ালিটি করা হল। এইরকম এক-একটা হাসপাতাল বেছে বেছে সুপার স্পেশিয়ালিটি করা হল। আমার মনে হয় যে আমাদের যে চাহিদা সেটা আমরা পূরণ করতে পারব। এম. সি. আই. নিয়ে কথাগুলো বলা হল, মেডিক্যাল কলেজ সম্বন্ধে বলা হল। আমাদের সবচেয়ে বেশি প্রবলেম হয় মেডিক্যাল এডুকেশনে সেটা হচ্ছে টিচারের অভাব। বিশেষ করে নন-ক্লিনিক্যাল সাবজেক্টগুলি থাকে সেখানে টিচারের অভাব। একটু আগে উল্লেখ করা হয়েছিল মেডিক্যাল কলেজের রেকগনিশনের ব্যাপারে। আমি মনে করিয়ে দিতে চাই, আপনারা যদি দেখেন তাহলে দেখেবেন সবচেয়ে অভাব ছিল নন-ক্লিনিক্যাল সাবজেক্টে। সেটা পূরণ করা হয়েছে। আমি ডিপার্টমেন্টকে ধন্যবাদ জানাই, তারা তড়িঘড়ি কাজ করেছেন এবং আবার পুনর্বহাল হয়েছে। যেটা আমরা ডেঞ্জার মনে করেছিলাম, সিট কমিয়ে দিয়ে ১০০ করা হবে, তা না হয়ে যেমন ছিল, ১৫৫টি সিট, সেটা বহাল থাকবে। আমি আর একটা কথা বলতে চাই, মেডিক্যাল কলেজের যে প্রবলেম সেটা সলভ হয়ে গেছে, কিন্তু অন্যান্য হাসপাতালগুলিতে যে শর্টফল আছে সেইগুলি দ্রুত যদি না করা হয় তাহলে মুশকিল হবে। সর্বশেষ আমি আর একটা কথা বলতে চাই। আমরা বলি প্রিভেনশন ইজ বেটার দ্যান কেয়ার। আগে আমাদের পাবলিক হেলথের উপর বেশি নজর দিতে হবে। আমরা যদি আমাদের বাজেট দেখি তাহলে দেখব কোন খাতে কি টাকা বরাদ্দ করা হয়েছে। আমার একটা হামবেল সাজেশন আছে, আমি সেটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখতে চাই। এই বাজেটের ৩২ নম্বর খাতে মেডিকেয়ারের জন্য বরাদ্দ করা হয়েছে ৯২৮ কোটি ৯৫ লক্ষ টাকা, আর ডিমান্ড নাম্বার ৩৩, পাবলিক হেলথ খাতে আছে ১৪৪ কোটি ৪৮ লক্ষ টাকা। এখন এটা চেঞ্জ করার অসুবিধা আছে, নেক্সট বার থেকে আমার নিবেদন পাবলিক হেলথের দিকে আরও বেশি নজর দেওয়া দরকার। আমাদের বেশির ভাগ মানুষ, প্রায় ৭০ ভাগ গরিব মানুষ গ্রামে এবং শহরে বাস করে, তাদের পাশে আমরা দাঁড়াতে পারব। ২২ বছর ধরে বামফ্রন্ট সরকারের পাশে সাধারণ মানুষ যেভাবে ছিল আরও শক্তভাবে তারা আমাদের পাশে

থাকবে এবং আরও সমর্থন তাদের কাছ থেকে আমরা পাব। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন করে বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী তাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শ্রী পার্থ দে এবং শ্রীমতী মিনতি ঘোষ ১৯৯৯-২০০০ সালের দাবি ৩২, ৩৩ এবং ৩৪-য়ে যে ব্যয় বরাদ্দের সুপারিশ করেছেন, অন্তরের অন্তস্থল থেকে বলছি, বিরোধিতা করার ইচ্ছা ছিল না, এবারে আমি ভেবেছিলাম সমর্থন করব। স্বাস্থ্যটা আপনাদের আমাদের অর্থে, এখানে কংগ্রেসের ব্যাপার নয়, স্বাস্থ্যটা স্বাস্থ্যমন্ত্রী দেখবেন। আজকে স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্যবান হোক বা স্বাস্থ্যের রাষ্ট্রমন্ত্রী স্বাস্থ্যবতী হোক, এটা বাম সরকারই চায় না। আমি দেখছি, এখানে স্বাস্থ্যমন্ত্রী ছাড়া আধা মন্ত্রী, আবগারিমন্ত্রী বসে আছেন। তাদের এর ওপরে সেই সাপোর্টটা পর্যন্ত নেই। স্বাস্থ্য দপ্তর কি করে এগোবে? এখানে কেউ কেউ বলেছেন যে শুধু যন্ত্রপাতির কথা বলা হয়েছে, পুষ্টির কথা বলা হচ্ছে না, জেনারেল হেলথের কথা বলা হচ্ছে না। জেনারেল হেলথ কেমন থাকবে তা নির্ভর করবে পার ক্যাপিটা ইনকাম এব[illegible] টি মি এই সবের ওপরে। আমি সেইসব বলে আমার ১৫ [illegible]০ মিনিট সময় নষ্ট করব না। আমি ভেবেছিলাম সমর্থন করব। কিন্তু সমর্থন করতে [illegible]ারছি না যখন কতকগুলো ঘটনার কথা, কতকগুলো আর্তনাদ এবং যন্ত্রণার কথা [illegible]র কানে ভেসে উঠল। শুধু আমার নয়, যাব[illegible] বা, বা' [illegible]বছেন [illegible] [illegible]ৎ হবে না পার্থ দে এবং মিনতি ঘোষের এই বাজেটকে সম[illegible] [illegible]। [illegible]সভায় আসার আগে আমি একটা শ্রাদ্ধ বাড়িতে গিয়েছিলাম। ১২ বছরের একটা ছেলে, তার নাম অভিরূপ চক্রবর্তী, সে তার মায়ের শ্রাদ্ধের কাজ করছে। আমি যখন গিয়েছি, সে আমাকে বলল, তুমি বস কাকু, খেয়ে যেও। আমি বললাম, হ্যাঁ। সে আমাকে বলল সব যা তার বাবার কাছ থেকে শুনেছে। আপনাদের চোখের জল শুকিয়ে গিয়েছে, জানি, আপনাদের জল নেই। আপনাদের বিবেকের তাড়না নেই। সে বলল, আমার মা পি. জি. হাসপাতালে ভর্তি ছিল। ৪৫ মিনিট স্যালাইনের তার খুলে গিয়েছিল, অক্সিজেন টানতে গিয়ে খুলে যায়। এর কোনও বিচার হবে না? যারা 'বা, বা' করছিলেন, ১২ বছরের অভিরূপের যে আর্তনাদ, তার জবাব দিতে পারবেন পার্থবাবু? আমি সমর্থন করব, আপনি যে দাবি করেছেন তা সমর্থন করব। তৃষ্ণা চক্রবর্তী, ৩৮ বছর বয়স। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পার্থ দে এবং মিনতি ঘোষকে বলতে চাই, তিনি ভর্তি ছিলেন ডায়ালেটেড কার্ডিয়াক মায়োপ্যাথিতে আক্রান্ত হয়ে, ডাক্তাররা জানেন, সেটা কি রোগ। তিনি উইথ পেস মেকার ভর্তি হয়েছিলেন। তিনি বাইরে ডাক্তার মনতোষ বাগকে

দেখিয়েছেন। সেখানে অন্তত ডাক্তারদের ত্রুটি ছিল না। প্যারা মেডিক্যাল ফোর্স তারা কি করছে? তার স্বামী যখন ছোটাছুটি করছেন, যখন ডাক্তারকে বলছেন, নার্সিং স্টাফকে বলছেন, যখন জেনারেল ওয়ার্ড থেকে আই. সি. সি. ইউতে নিয়ে যাওয়া হচ্ছে, তখন ৪০-৪৫ মিনিট তার অক্সিজেন ছিন্ন, তার স্যালাইনের তার খোলা। সেটা লাগিয়ে দেবার জন্য কেউ ছিল না।

স্বাস্থ্য দপ্তরের স্বাস্থ্যমন্ত্রীর বাজেট বরাদ্দের উপরে আলোচনা করতে গিয়ে বলছি যে, এতদিন পুলিশের বিরুদ্ধে লিখেছে হিউম্যান রাইটস কমিশন। বুদ্ধদেববাবুর ডিপার্টমেন্ট পুলিশি অত্যাচার নিয়ে হিউম্যান রাইটস কমিশন লিখেছে। এই হিউম্যান রাইটস কমিশন নিয়ে আমরা গর্ব করি কারণ এই হিউম্যান রাইটস কমিশন আমাদের রাজ্যে প্রথম তৈরি হয়েছে। এই হিউম্যান রাইটস কমিশন তার ২১৫ নং পাতায় কি স্ট্রিকচার নার্সিং স্টাফ, প্যারা মেডিক্যাল স্টাফ সম্বন্ধে দিয়েছিলেন দেখুন ; তারপরেও কি এই স্বাস্থ্য বাজেটকে সমর্থন করতে হবে? কুন্তলিকা সরকার একটু আগেই আমাকে ডেকেছিলেন, আমাকে ফোন করেছিল যে মেডিক্যাল কলেজে জলঙ্গি থেকে আগত ২৫ বছরের একটি মেয়ে ডাকাতের হাতে গুরুতর আহত হয়ে ভর্তি হয়েছে। তার বেড নং ১১১, এম. সি. ইউনিট ৫ টিকিট নং ৩৭৭-৬৭০, তাকে এরই মধ্যে ছেড়ে দিয়েছে। তাকে এরই মধ্যে যদি ছেড়েই দেওয়া হল তবে তাকে ভর্তি করা হল কেন? আমরা তো আর জানি না কোনওটা জেনারেল সার্জারি আর বা সুপার স্পেশ্যালিটি। তাহলে কি যে রোগী ভর্তি হবে তার পার্টি বলে দেবে যে তার রোগী কোন বেডে ভর্তি হবে? সেখানে রোগী নিওরোলজিতে যাবে নাকি ইউরোলজিতে যাবে নাকি কার্ডিয়োলজিতে যাবে, নাকি জেনারেল মেডিসিনে বা জেনারেল সার্জারিতে যাবে সেটা কে বলে দেবে—রোগীর পার্টি নাকি হাসপাতালের ডাক্তাররা? আজকে যার ফলে ওই যে মেয়েটি ইনকমপ্লিট চিকিৎসা, প্যারালিসিস হয়ে গেছে। এর দায়িত্ব কে নেবে—আপনার পেছনে তো আপনার দপ্তরের অফিসাররা রয়েছেন, তারা এর ব্যবস্থা নিন। একটু আগেই পরভীনবাবু টাকা পয়সা নিয়ে কথা বললেন, তিনি তো সাবজেক্ট কমিটির সদস্য। তিনি তো অনেক বড়াই করে টাকা পয়সার কথা বলে চলে গেলেন। অথচ তার সাবজেক্ট কমিটি কি বলছে—তার ১৬তম রিপোর্টের ১৭ পৃষ্ঠায় কি বলছেন—"The Committee having gone through the papers made available to it finds that the Department has been able to utilise only a sum of Rs. 96.85 crore out of the total Revised Plan Provision of Rs.. 134.76 crore (71% of the Plan Outlay) which does not speak well about the performance of the Department. The Department also failed to monitor the planning, organisational set-up, utilisation of fund available etc. of the various functionaries under its control. The

Committee, therefore, cannot held observing that the approach of the Department was quite unprofessional."

"It is evident from the statement that some branches of the Health and Family Welfare Department had not been able to utilise even 50% of the allocated money in the proceeding year. The Department attributed the non-utilisation of fund to non-receipt of requisite proposals from the concerned units as also to the non-release of fund by the Finance Department." এরপরেও কি বাজেট বরাদ্দকে সমর্থন করতে হবে? "The committee is very much worried about the performance of the Deaprtment with regard to the State Health System Development Project-II. The Project is fully World Bank assisted Project meant for the development of the Secondary Level Health Care Delivery System of the State at a total Project cost of Rs. 701 crore. Initially the target of completion was March, 1999 which has been extended for another two years." আপনারা কত খরচ করেছেন তার নোট করেছেন। আপনার দপ্তরের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান এখানে আছেন, তিনি ঘুমিয়ে পড়েছেন, কারণ আপনার গোটা হেলথ ডিপার্টমেন্টটাই তো ঘুমিয়ে পড়েছে। তাই তিনিও ঘুমিয়ে পড়েছেন। তিনি ওই রিপোর্টে আরও বলেছেন—"The Committee notes with utter dismay that during 1998-99 the Project Management Cell (implementing authority) could spend only Rs. 33.35 crore (Annexure-III) out of the Budget Provision (Revised) of Rs. 75 crore and between the period 1995-96 and 1998-99 crore out of the total Project cost of Rs. 701 crore. The Committee feels that there was lack of co-ordination between the Department and Project Management Cell resulting in delay in execution of the Project." এরপরেও আপনারা বলছেন যে অর্থ নেই। আমাকে গোপাল বললে যে ১৯৮৬ সালে একটি হাসপাতাল তৈরি হওয়ার কথা ছিল, তার জন্য ৬ কোটি টাকা বরাদ্দও হয়েছিল। কিন্তু সেই টাকা আপনারা খরচ করতে পারেননি, না পারার ফলে ওই টাকা ফেরৎ চলে গেছে। ৭০১ কোটি টাকা তার ৭৫ কোটি টাকা, ৭৬ কোটি টাকাও খরচ করতে পারেননি। তাও এটা ৪ বছর হয়ে গেছে, তারপরেও আপনারা বলছেন যে, আপনাদের টাকা নেই। অতএব আপনাদের প্রত্যেকটি কথাই মিথ্যা এবং এরপর দাঁড়িয়ে এই ব্যয় বরাদ্দর সুপারিশকে কখনওই সমর্থন করা যায় না।

[4-50 — 5-00 p.m.]

লজ্জা করে না আপনাদের? এটা আমার কথা নয়। '৯৮ সালের আগস্ট মাসে ৯/১০ মাস আগে শৈলেন দাশগুপ্ত বামফ্রন্টের চেয়ারম্যান হাওড়ায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সরোজ সদনে—আপনাদের পার্টির যে স্টেট কনফারেন্স হয়েছিল—সেখানে কি বলেছিলেন, শুনুন—কমিউনিস্ট পার্টি ভাল কথাই বলেছেন, স্বাস্থ্য পরিষেবার অবস্থা খারাপ, এর প্রতি নজর দিতে হবে। আবার ১০ মাস পরে অনিবার্য কারণে তিনি বলেছেন তা নয়, তাকে দেখলাম ওয়েস্ট বেঙ্গলে হসপিটালে জ্যোতিবাবুর সঙ্গে গিয়েছেন। এই যে চিকিৎসায় ব্যবসায়ীদেরকে কিভাবে ইমপেটাল করছেন, এনকারেজ করছেন, কারা করছে—করছে টোডি, করছে গোয়েঙ্কা, করছে বিড়লা, করছে কোঠারি, করছে পিয়ারলেস, অবস্থাটা কোথায় এসে দাঁড়িয়েছে? আপনারা কি মনে করেন এদেরকে এনকারেজ করলে লাভ হবে? এদেরকে এনকারেজ করে একটা শ্রেণীর চিকিৎসার বন্দোবস্ত করতে পারেন। কিন্তু গ্রাম বাংলার দরিদ্র্য মানুষ এর কথা যদি বলেন, অবহেলিত মানুষের কথা যদি তোলেন তাহলে দেখা যাবে তাদের নাগালের বাইরে এই মস্ত হাসপাতালের দরজা দেখবার সৌভাগ্যও অর্জন করে না। স্বাস্থ্য বিষয়ক সাবজেক্ট কমিটির চেয়ারম্যান বলেছেন, স্ক্যান করছে কেন? স্ক্যান, এম. আর. আই. এই সবের দরকার নেই। আপনারা এই ২৩ বছরে ক্লিনিকাল এক্সপিরিয়েন্সকে ধ্বংস করে দিয়েছেন, আপনারা কি ডাক্তারের উপরে ডাক্তারি করছেন তাহলে এম. আর. আই. করতে হবে, স্ক্যান করতে হবে, এটা কে ঠিক করবে? পেশেন্ট পার্টি না ডাক্তার? আপনারা সরকারি ডাক্তারদের নিষেধ করতে পারছেন না? প্রতিদিন প্রতিটি হাসপাতাল থেকে প্রয়োজনে অপ্রয়োজনে কত যে এম. আর. আই. লেখা হচ্ছে তা তো বলার নয়। আপনারা এই ব্যাপারে কি করেছেন? আপনাদের সরকার ইকো এক্সরের ডাক্তার শর্মাকে শেরিফ করেছেন। তারপরেও আপনারা বলেন সমর্থন করতে? ঐ ডাঃ শর্মা কোটি কোটি টাকার মালিক হয়েছেন। গৌরীবাবু এখানে এই কারণেই এই কথাটা বলেছেন। আপনারা দুই জনে একই জেলার মানুষ, একই ট্রেনের ফার্স্ট ক্লাসে আপনারা হয়ত যান, কিছুদিন আগে আপনার মাতৃবিয়োগ হয়েছে, আপনি বাঁকুড়ার মানুষ, বাঁকুড়ায় আপনার শিক্ষা, বাঁকুড়া থেকেই নির্বাচিত জনপ্রতিনিধি, বাঁকুড়া জেলায় যে মেডিক্যাল কলেজটি আছে সেটি টিচিং হাসপাতাল, কৈ আপনি তো মাকে রাখতে পারলেন না? আপনাকে তো নার্সিং হোমে রেখেই মাকে চিকিৎসা করতে হল, দেশের স্বাস্থ্য মন্ত্রীর মা চিকিৎসার জন্য যদি সরকারি হাসপাতালে না গিয়ে নার্সিং হোমে চিকিৎসা করায়, আমরাও তাহলে এই চিকিৎসা করায়, আমরাও তাহলে এই চিকিৎসা ব্যবস্থাগুলি এবার থেকে গ্রহণ করব। আমরাও আগামী দিনে আমাদের আত্মীয়স্বজন মা, ছেলে মেয়েদেরকে হাসপাতালে দেওয়ার আগে নিশ্চয় চিন্তা করব হাসপাতালে দেব না নার্সিং হোমে দেব। এর আগে কখন

মেডিক্যাল কলেজ ছাড়া নার্সিং হোমের কথা ভাবিনি। বার বার চিকিৎসা হয়েছে, সকলের চিকিৎসা হয়েছে হাসপাতালে, কিন্তু এখন ভয় পাই। আপনার বিভিন্ন হাসপাতালে অ্যানাস্থেসিস নেই, ড্রাগের সরবরাহ নেই, অ্যান্টিবায়োটিক ড্রাগ সাপ্লাই নেই, বহু হাসপাতালে। অ্যামিপ্লিন নেই। অ্যান্টিবায়োটিক ছাড়া মেট্রোজিল, অ্যানালজেসিকও নেই, অন্তত অ্যান্টিবায়োটিক হাসপাতালে দিন, এটা পর্যন্ত সাপ্লাই নেই। মেডিসিন পেশেন্ট পার্টিকে কিনতে হয়। স্টাফ, নার্স, ডাক্তার সর্বত্র, শর্টেজ, সেটা আমি সাবজেক্ট কমিটির রিপোর্টের মধ্যেও দেখেছি।

আজকে ন্যাশনালে আর. এম. ও. নেই। এম. সি. আই. ডাঃ ট্যান্ডন শুধু মেডিক্যাল কলেজ ভিজিট করে গেছেন। তার সঙ্গে প্রথমদিনে আমি ছিলাম, দ্বিতীয় দিন জ্বর হওয়ার জন্য আমি থাকতে পারিনি। মেডিক্যাল কলেজে ১৫৫টি আসন থাকতে হবে এই সুপারিশ রাজ্য সরকার করেছে। আজকে মেডিক্যাল কলেজে অ্যানাস্থিসিস-এর সিট বাড়াতে হবে। এক সময় আমি হেলথ কমিটির সদস্য ছিলাম, কিন্তু যখন দেখলাম বলেও কিছু হচ্ছে না, তখন আমি ঐ কমিটি ছেড়ে দিয়েছি। আমি ভেবেছি সাবজেক্ট কমিটির সদস্য হিসাবে ঐ কমিটিতে আমার থাকা উচিত নয়। এম. সি. আই. আবার জুলাই মাসে আসবে তিনিটি মেডিক্যাল কলেজ দেখতে। কি দেখবেন তিনি? সাবজেক্ট কমিটি তার রিপোর্টের তেরো পাতায় লিখেছেন,— It is unforunate that the Department failed to take adequate action to imporve the situation from 1992-96. The Government only purchased time by requesting MCI to defer its decision. The Committee notes with pleasure that the deficiency in the Calcutta Medical College has been replenished. রিপোর্টে যেটা লেখা হয়েছে সেটাও কি ভুল লিখেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেডিক্যাল কলেজে যেদিন ডাক্তার ট্যান্ডন আসেন সেদিন একটা সাজানো গুছানো হয়েছিল, তারপরে তিনি ফিরে যাবার পরে আবার সেই আগের অবস্থায় ফিরে গেছে, তবে আগে যা ছিল তার থেকে একটু ভাল হয়েছে। স্যার, ২৩শে মে, ১৯৯৮ যখন আমি মেডিক্যাল কলেজে অনশন করছিলাম, তখন সৌগতদার সঙ্গে কথা বলার পরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তিন পাতার একটা চিঠি নিজে হাতে লিখে আমার কাছে পাঠিয়েছিলেন। তারপরেও যদি তিনি মেডিক্যাল কলেজে ব্যবস্থা নিতেন তাহলে এম. সি. আই.কে আসতে হত না। আমাদের রাজ্যের ছেলে-মেয়েদের বাইরে চলে যেতে হচ্ছে বলে মাননীয় মুখ্যমন্ত্রী হা-হুতাশ করেছে, আর অন্যদিকে এম. সি. আই. মেডিক্যাল ৫৫টি আসন কমিয়ে দেওয়ার কথা বলছে। সেই স্বাস্থ্য মন্ত্রীর ব্যয়-বরাদ্দের সুপারিশকে আমাদের সমর্থন করতে হবে? যে তিন পাতার চিঠি তিনি পাঠিয়েছিলেন তাতে উনি বলেছিলেন ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং উনি একজনকে পাঠিয়েছিলেন আমার সঙ্গে কথা বলার জন্য। কিন্তু আজও পর্যন্ত সেই বিষয়গুলোর

প্রতিকার হয়নি। প্রতিদিন আমাকে মেডিক্যাল কলেজে এক আধবার যেতে হয় আপনাদের চুরি-জোচ্চুরি দেখার জন্য, তাছাড়া আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে পড়ে সেইজন্য। ৫ই জুন বিশ্ব পরিবেশ দিবসে গিয়ে দেখলাম মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একটি শাখা সংগঠন একটি সভার আয়োজন করেছে এবং সেখানে মেডিক্যাল কলেজের সুপারিনটেন্ডেন্ট, মেডিক্যাল কলেজের প্রিন্সিপ্যাল সেদিন সেই সভায় উপস্থিত ছিলেন, এমনকি ডাইরেক্টর মেডিক্যাল এডুকেশন তিনিও সেখানে উপস্থিত ছিলেন। আমরা জানি হাসপাতাল সব সময় সাইলেন্স জোন। হাসপাতালে যে ডাক্তারবাবুরা শিক্ষা দেয়, তারা বলে এইভাবে চলবে, এইভাবে চলবে না, তারা সেই সভায় উপস্থিত ছিলেন। সেখানে পঁয়ষট্টি ডেসিবেল নয়—সরকারের নির্দেশ অনুযায়ী মসজিদে আজান, দুর্গাপুজো বা কালিপুজোয় মাইক বাজানো চলবে না—আর সেখানে মেডিক্যাল কলেজের ভেতরে ৬৫ × ৬৫ + ৬, এতগুণ ডেসিবেল সেখানে মাইক বাজানো হচ্ছিল। সেখানে কত রকম রোগী, শিশু থেকে আরম্ভ করে অন্তঃস্বত্বা মহিলারা সেখানে আছে, সেখানে ঘন্টা দেড়েক ধরে in absence of Principal, in presence of superintendent and in presence of Director, Medical Education বিশ্ব পরিবেশ দিবসে এরা কোনও বস্তিকে বেছে নেয়নি, শূয়োর চড়ে এইরকম কোনও জায়গাকে বেছে নেয়নি, বিশ্ব পরিবেশ দিবসে এরা বেছে নিয়েছে মেডিক্যাল কলেজের মতো একটা জায়গাকে। পরিবেশ নিশ্চয় ভাল নয়। বিকট আওয়াজ করে পাইরেথেরাম স্প্রে করা হচ্ছে। আমি ডি. এইচ. এস.-কে বললাম, এই যা করলেন, মেডিক্যাল কলেজে আর এ জিনিস চলবে না, আর যেন এই ধরনের ঘটনা না ঘটে, আর যেন ভীষণ গর্জন করে ভ্যানফার মেশিন চালানো না হয়, পাইরেথেরাম স্প্রে না করা হয়।

এই কয়টি কথা বলে, আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনকে সমর্থন করে এবং এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রীমতী মিনতি ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ৩২, ৩৩, ৩৪ নং দাবির সমর্থনে উত্থাপিত প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য উপস্থাপিত করছি।

আমি অত্যন্ত আনন্দিত হয়েছিলাম, যখন দেখলাম মোট ১৭টি কাট মোশন পরিবার পরিকল্পনা দপ্তরের বিরুদ্ধে আনা হয়েছে। আমি ভেবেছিলাম আমাদের বিরোধী দলের মাননীয় বন্ধুরা স্বাস্থ্য সম্পর্কে আমাদের যে সংজ্ঞা, সেটা অনুধাবন করতে পেরেছেন এবং

সুস্বাস্থ্যের মূল বিষয়টাকে সামনে রেখে তারা এই কাট মোশনগুলো এনেছেন। কিন্তু দেখলাম, আজকে বিরোধী বন্ধুদের আলোচনার মধ্যে কেবল মাননীয় সদস্য অসিত মিত্র এবং তারক বন্দ্যোপাধ্যায়ই পরিবার পরিকল্পনা এবং মাতৃমঙ্গল, শিশু মঙ্গলের দিকগুলো আলোচনা করেছেন এবং বাকিরা তাদের চিরাচরিত কায়দায় স্বাস্থ্য বিভাগটাকে হাসপাতাল, ওষুধপত্র, কিছু অব্যবস্থা, এসব দেখেই আলোচনাটা তাতে সীমাবদ্ধ রেখেছেন।

আমি যেটা বলতে চাই,—এটা তো অস্বীকার করার উপায় নেই যে, আমরা স্বাস্থ্য সম্পর্কে মানুষকে সচেতন করতে চাই। জনগণের সেই সচেতনতা বৃদ্ধি পাচ্ছে এবং ক্রমশ মানুষ এই পরিকল্পনার আওতায় আসছে। আমি একটা পরিসংখ্যান আপনাদের কাছে রাখছি। ৭৭-৭৮ সালে এই রাজ্যে পরিবার পরিকল্পনা পদ্ধতি গ্রহণ করেন ১,২৪,৮৩৫ জন। আর, ৯৮-৯৯ সালে ভ্যাসেকটমি, টিউবেকটমি মিলিয়ে ২৬,০৭,৮৭৮ জন গ্রহণ করেছে এই ব্যবস্থা। আই. ও. ডি. নিয়েছে, ৯,২১২ জন, ও. পি. ইউজার ৩২ লক্ষেরও অধিক। সি. সি. ইউজার—৩৮,০৩,০৩৬ জন। এই সংখ্যাটা গ্রহিতার আওতায় এসেছে।

আপনারা জেনে আনন্দিত হবেন যে, মানুষের মধ্যে আমরা সচেতনতা বৃদ্ধি করতে পেরেছি বলেই তে বিপুল সংখ্যক মানুষ আজকে পরিবার পরিকল্পতার আওতার মধ্যে অংশগ্রহণ করেছে। তাদের গড় বয়স বলছি। ৭১-৭২ সালে একজন স্থায়ী পদ্ধতি গ্রহিতার গড় বয়স ছিল ৩২.৮ আর গড় সন্তান সংখ্যা ছিল ৪.৭। ৯৭-৯৮ সালে এই হিসেবটা হচ্ছে যথাক্রমে ২৮.০৩ আর ২.৭৮। এটা নিশ্চয় আমাদের পরিবার পরিকল্পনা দপ্তরের উল্লেখযোগ্য সাফল্য হিসাবে ' নারা মেনে নেবেন। আমরা বলছি, জন্মহার দ্রুত নেমে আসছে। পরিবার পরিকল্পনা কর্মসূচির মূল লক্ষ্য হচ্ছে জন্মহার কমানো এবং এর মধ্যে দিয়ে জনসংখ্যার হ্রাস বা জনসংখ্যাকে কমিয়ে আনা।

১৯৫১-৬১-র দশকে এই রাজ্যে জন্ম হার ছিল হাজার জনসংখ্যা পিছু ৪২.৯। এই হার ১৯৯৭ সালে পশ্চিমবঙ্গে নেমে এসেছে ২২.৪-এ। সর্বভারতীয় গড় হচ্ছে ২৭.২। আমরা আশা করছি আপনাদের সবার সহযোগিতা নিয়ে আগামী ২ হাজার সালের মধ্যে ২১-এ এই গড় হার নামিয়ে আনতে পারব এবং মাননীয় সদস্য সৌগতবাবু যে কাট মোশন এনেছেন, বার্থ রেটের ব্যাপারে, জন্ম হারের ব্যাপারে, আমি আনন্দের সঙ্গে ঘোষণা করতে চাই যে, কেরল এবং তামিল নিচে পশ্চিমবঙ্গের স্থান সমস্ত দিকে। কিন্তু না আমরা দেখতে পাচ্ছি যে, আর্বান বার্থ রেট ওয়েস্ট বেঙ্গলে হচ্ছে ১৫.৯, সেখানে তামিলনাড়ুতে ১৮.৩। এখানে আমরা তামিলনাড়ুর উপরে রয়েছি। আর একটা বিষয় হচ্ছে নিউ নেটাল মর্টালিটি রেট পশ্চিমবঙ্গে যেখানে ৩৯.০ সেখানে তামিলনাড়ুতে ৪০। তাহলে সেখানেও আমরা এগিয়ে রয়েছি। আমি আপনাদের সামনে ঘোষণা করতে চাই যে কেরল ও তামিলনাড়ুর সঙ্গে আপনারা তুলনা করেছেন, কিন্তু এই কথা আমরা

অস্বীকার করি না যে জন্ম হার কেরলে ভারতের মধ্যে সবচেয়ে কম এবং তারপর তামিলনাড়ুও উল্লেখযোগ্য একটা সাফল্য ঘটিয়েছে। কিন্তু আমরা যদি কেরলের চিত্র দেখি, তাহলে দেখব যে, স্বাধীনতার পর থেকেই কেরল রাজ্য আর্থ সামাজিক কাঠামোয়, শিক্ষায়, নারী শিক্ষায় এবং সমাজের অন্যান্য যে অবস্থা, এই সমস্ত বিষয়ে এগিয়ে থাকার কারণেই এখানে জন্ম হার সবচেয়ে কম। আর একটা বিষয় উল্লেখ করতে চাই যদিও এটা পরিবার পরিকল্পনার আওতায় আসে না, তবুও বিভিন্ন বিশেষজ্ঞরা গবেষণা করে দেখেছেন যে, পশ্চিমবঙ্গে ইন মাইগ্রেশন অর্থাৎ পশ্চিমবঙ্গে অন্যান্য রাজ্য থেকে আসে মানুষ। এখানে মানুষের সংখ্যা সব থেকে বেশি। কেরল আউট মাইগ্রেশন, অর্থাৎ কেরল থেকে গোটা পৃথিবীতে ছড়িয়ে যাওয়া মানুষের সংখ্যা সবচেয়ে বেশি বলে কেরলের সাফল্যের অন্যতম কারণ। আমি মোটেই কেরলকে ছোট করছি না। কারণগুলি আপনাদের কাছে উপস্থিত করছি। জনসংখ্যা স্বাভাবিক বৃদ্ধির যে হার এই হার পশ্চিমবঙ্গে কমে আসছে। ১৯৮০ সালে জনসংখ্যা বাৎসরিক স্বাভাবিক বৃদ্ধির হার ছিল ২.০৩ শতাংশ, যা ১৯৯৭ সালে হয়েছে ১.৪ শতাংশ। এটাও উল্লেখযোগ্য সাফল্য। কাট মোশনে আরও কিছু বিষয় উপস্থিত করা হয়েছে যে, আমাদের পশ্চিমবঙ্গে পরিবার পরিকল্পনা দপ্তরের বিভিন্ন কাজ কর্ম এর বিরুদ্ধে আপনারা দুর্নীতির অভিযোগ এনেছেন। কিন্তু আমি বিরোধী দলের সদস্যদের পরিষ্কার করে বলতে চাই যে, আজ পর্যন্ত আমার দপ্তরের পরিবার পরিকল্পনা দপ্তরের দুর্নীতি সম্পর্কে কোনও সুনির্দিষ্ট অভিযোগ আপনারা পেশ করেননি। কাজেই তদন্তের প্রশ্ন ওঠে না। এখন যদি কোনও সুনির্দিষ্ট প্রস্তাব আনেন, তাহলে আমরা নিশ্চয় আমরা তদন্ত করে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করব। আর একটা বিষয় উল্লেখ করতে চাই যে, বিরোধী দলের বন্ধু শ্রী সুধীর ভট্টাচার্য মহাশয় তিনি কতগুলি প্রস্তাব উপস্থাপিত করেছেন—তার ডায়মন্ডহারবার, পলতা এবং মগরাহাট এই তিনটি ব্লকে পালস পোলিওতে ব্যাপক দুর্নীতি হয়েছে এবং স্বজনপোষণ হয়েছে। আমি এখানে দৃঢ়ভাবে বলছি যে, পালস পোলিও নিয়ে পশ্চিমবঙ্গে কোনও সুনির্দিষ্ট অভিযোগ এখানে উত্থাপিত হয়নি এবং প্রতিটি জায়গাতে বিভিন্ন জনপ্রতিনিধি, বিভিন্ন সমাজসেবী মানুষকে যুক্ত করে পালস পোলিও কর্মসূচি এখানে রূপায়িত হয়েছে।

[5-10 — 5-20 p.m.]

মাননীয় সদস্য সুধীর ভট্টাচার্য যে কথা বলেছেন কতটা ঠিক আছে আমি নিশ্চয়ই তদন্ত করে দেখব এবং যদি যুক্ত না করা হয় তাহলে আমি মনে করি সেটা সঠিক না। বললেন যে পোলিও নির্মূলকরণের কথা ঘোষণা করা হয়েছে, আমরা কিন্তু পোলিও নির্মূলকরণের কথা ঘোষণা করিনি। পোলিও বিশেষ করে টিকাকরণ কর্মসূচি, দু হাজার সালের মধ্যে পশ্চিমবঙ্গে পোলিও নির্মূলকরণ করতে পারব বলে মনে করছি। আপনি

বলেছেন এখনও কিছু কিছু এলাকায় অ্যাকিউট পোলিও কেস দেখা যাচ্ছে। গোটা পশ্চিমবঙ্গ যদি অ্যাকিউট পোলিও কেস দেখা যায় তাহলে সারভিলেন্সের মাধ্যমে সেখানে ব্যবস্থা নেওয়া হচ্ছে যেখানে যেখানে পোলিও রোগ আক্রমণের ঘটনা ঘটছে। এখন আমি যে তথ্যটা আপনাদের সামনে উপস্থিত করতে চাই যে বিগত বছরে পোলিও ইরাডিকেশন করতে গিয়ে ৯৮-৯৯-তে আমরা ৪১ লক্ষ ৪০ হাজার শিশুকে পোলিও ডোজের আওতায় আনতে পেরেছি। আমাদের পশ্চিমবাংলায় রেট হচ্ছে ১.৩৩ সেটা আমরা ওয়ানে নামিয়ে আনতে চাই। এই ক্ষেত্রে রেটটা বেশি হয়েছে তার কারণ হল নেপাল থেকে, বাংলাদেশ থেকে, বিহার থেকে বিভিন্ন জায়গা থেকে পোলিও আক্রান্ত রোগীর আমাদের পশ্চিমবাংলায় চিকিৎসিত হতে আসছেন বলে আমরা রেটটা নামিয়ে আনতে পারছি না। পরিশেষে যে কথা বলতে চাই স্বাস্থ্য হল এমন একটা যার সঙ্গে শুধুমাত্র ডাক্তার নয়, শুধুমাত্র নার্স নয়, শুধুমাত্র হসপিটাল জড়িত নয়, স্বাস্থ্য একটা বৃহৎ ব্যাপার। সমাজে প্রকৃত স্বাস্থ্য সেটাই যদি সমাজের মানুষ অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক ক্ষেত্রে উন্নত মানের জায়গায় পৌছতে পারেন। যে সমাজ এই দাবিগুলো পূরণ করতে পারে সেই সমাজকে আমরা স্বাস্থ্যকর সমাজ বলে অভিহিত করতে পারি। সেই স্বাস্থ্য সচেতনতার লক্ষ্যকে সামনে রেখে আমাদের কর্মসূচিকে বিকেন্দ্রীকরণের পথের দিকে নিয়ে চলেছি। এই ক্ষেত্রে নিশ্চয়ই আপনাদের সহযোগিতা কাম্য। আমরা ডিস্ট্রিক্ট প্ল্যান কমিটি করেছি, জেলা সাক্ষরতা কমিটির হাতে টাকা তুলে দিয়েছি। মাতৃমঙ্গল, শিশুমঙ্গল এই ব্যাপারে আমাদের সাহায্য করছে। আমাদের অঙ্গনওয়াড়ি কর্মিরা এই ব্যাপারে আমাদের সাহায্য করছে। আজকের জীবনে সবচেয়ে জরুরি দপ্তর যে দপ্তর—পঞ্চায়েত দপ্তর, যে দপ্তরের সাহায্য ছাড়া এককভাবে আমাদের কোনও দপ্তরের কর্মসূচি সফল হতে পারে না, আমরা সেই দপ্তরকে স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যুক্ত করে, আমরা বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছি। মাননীয় বিধায়করা জেনে আনন্দিত হবেন যে জন্ম মৃত্যুর রেজিস্ট্রিকরণের কাজ আমরা পঞ্চায়েতের হাতে তুলে দিয়েছি। এই প্রসঙ্গে বলতে চাই মুর্শিদাবাদ জেলায় বিশেষ কর্মসূচি গ্রহণ করেছি। মালদহে, উত্তর, দক্ষিণ দিনাজপুরে ডি. এফ. ডি.-র মাধ্যমে আমরা পরিবার পরিকল্পনা সচেতনতার লক্ষ্যে আমরা বিভিন্ন কর্মসূচি রূপায়িত করেছি। এই প্রসঙ্গে যে কথা বলতে চাই, পরিবার পরিকল্পনা করতে গেলে সমাজে নারীর যে ভূমিকা, নারীর যে অবস্থান তাকে অবশ্যই গুরুত্ব দিতে হবে। কিন্তু একটা কথা বলতে চাই আমরা যদি পরিসংখ্যানের দিকে তাকাই তাহলে দেখব নারীর সামাজিক অবস্থান ক্রমশ সংকুচিত হয়ে আসছে।

আমরা দেখছি তৃতীয় বিশ্বের দেশগুলিতে জনসংখ্যার ভিত্তিতে স্ত্রী-পুরুষের যে অসম অনুপাত আছে, সেই অনুপাত আমরা দেখছি স্বাধীনতার পর থেকে আমাদের দেশে সেটা কম—আমি বেশি পরিসংখ্যানে যাব না, আমি শুধু কুড়ি বছরের যে তথ্য সেটা উপস্থিত

করছি। ১৯৭১ সালে ভারতবর্ষের মধ্যে ১,০০০ পুরুষের অনুপাতে নারী ৯৩০, পশ্চিমবঙ্গে এটা আরও কম—৮৯১। ১৯৮১ সালে যেখানে সমগ্র ভারতবর্ষে পুরুষের অনুপাত ১,০০০ সেখানে নারী হচ্ছে ৯৩৪, আর পশ্চিমবঙ্গে ৯১১, অর্থাৎ কিছু বেড়েছে। ১৯৯১ সালে ১,০০০ পুরুষের অনুপাতে নারীর গড় ৯২৯, সেখানে পশ্চিমবঙ্গে নারীর অনুপাত ৯১৭, আর একটু বাড়ল। এই ধারাটা যদি আমরা আলোচনা করি তাহলে আমরা দেখব সারা ভারতবর্ষে নারীর অনুপাতের বৃদ্ধির হার কমেছে, কিন্তু পশ্চিমবঙ্গে ১৯৭১ সালে পার্থক্য ছিল ৩৯ আর ১৯৯১ সালে সেই পার্থক্য ১২ জনে এসে দাঁড়ায়। আমি এ কথাটা এই কারণে উল্লেখ করছি যে আজকে সারা ভারতবর্ষে যতগুলি রাজ্য আছে যেমন কেরেলা, পশ্চিমবঙ্গ, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু ইত্যাদি রাজ্যে নারী সচেতনতার লক্ষ্যে, শিক্ষার লক্ষ্যে, উৎপাদনের কাজে যুক্ত করার লক্ষ্যে, সমাজের উন্নয়নের ভূমিকার ক্ষেত্রে আমার সরকার উল্লেখযোগ্য ভূমিকা ও কর্মসূচি গ্রহণ করেছে। পশ্চিমবঙ্গে আমরা বিগত ২২ বছর ধরে নারীর সম্মান, শিক্ষার অধিকারের যে লড়াই চালিয়ে আসছি। আজকে সেই সাফল্য তার দিক নির্দেশ করেছে। এই কয়টি কথা বলে বিরোধীদের কাট-মোশনের বিরোধিতা করে এবং এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থনের দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আরও ২৫ মিনিট সময় বাড়িয়ে নিলাম, আশাকরি এতে আপনাদের কারোর আপত্তি নেই।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্য দপ্তরের তিনটি দাবির অধীনে যে ব্যয়-বরাদ্দ চাওয়া হয়েছ বিধানসভার কাছে তার উপর এতক্ষণ ধরে আলোচনা হল, অনেক মাননীয় সদস্য এতে অংশগ্রহণ করেছেন, সদস্যদের আলোচনার মধ্যে প্রধানত দুটি ভাগ আছে। কিছু সদস্য অনেকগুলি গুরুত্বপূর্ণ কথা বলেছেন, সরকার পক্ষের এবং বিশেষ করে ডাঃ পরভীনকুমার এবং বিরোধীদেরও কয়েকজন মাননীয় সদস্য অনেকগুলি সত্যিকারের ভাবনা-চিন্তার বিষয় উত্থাপন করেছেন। সেইজন্য সকলকে আমি অভিনন্দন জানাচ্ছি। তিনটি বাজে ইঙ্গিত করা হয়েছে, আমি তার নিন্দা করছি, তার উত্তর আমার কাছে আছে, কিন্তু আমি তার নিন্দা করছি, তার উত্তর আমার কাছে আছে, কিন্তু আমি বলব না। পশ্চিমবাংলার যে চিত্র এখানে তুলে ধরার চেষ্টা করছি তার মধ্যে অনেকগুলি সাফল্যের দিক আছে, এটা পশ্চিমবাংলার সকলের গৌরবের কথা এবং সকলের এর থেকে শিক্ষা গ্রহণ করে অনুশীলন করার কথা। স্বাস্থ্য একটা জটিল বিষয়, এটা গড়ে তোলার বিষয়, এটা পাওয়ার জিনিস নয়, কেনার মতো নয়, কেনার মতো জিনিস তো নয়ই। এটা একটা ধারাবাহিক সামাজিক কর্মসূচির অন্তর্গত। আমাদের এই রাজ্যে—আপনারা শুনেছেন আমাদের রাষ্ট্রমন্ত্রীও বলেছেন—এমন একটা

রাজ্য যেটা অত্যন্ত বেশি জনবহুল এবং সমস্যাবহুল। ভৌগোলিক, সামাজিক এবং রাজনৈতিক কারণে এই রাজ্যের সমস্যাও খুব জটিল।

[5-20 — 5-30 p.m.]

ভূ-তাত্ত্বিক কারণে অনেক জটিল অবস্থা রয়েছে। এটা অনেক রাজ্যে নেই, আবার আমাদের এখানে আছে। এই সবের ভেতর থেকে এই রাজ্য যেটা অর্জন করেছে সেটা কি এতই তুচ্ছ? আমরা ভারতবর্ষের মধ্যে জন্ম হার নিয়ন্ত্রণের ক্ষেত্রে অগ্রগণ্য রাজ্য। এটা আমাদের এখানকার নাগরিকদের পক্ষে গৌরবের বিষয় নয়? মৃত্যুর হারের ক্ষেত্রে যে প্রথম চারটে রাজ্য রয়েছে আমরা তাদের মধ্যে রয়েছি। আমাদের এখানে মৃত্যুর হার ৭.৭ শতাংশ। এটা যদি হেলাফেলা হয়, হাসপাতালগুলো সব নরককুন্ড হয়, অ-চিকিৎসায় সব মারা যায় তাহলে মৃত্যুর হার কিভাবে কমে যাচ্ছে? কিছু সংবাদ-মাধ্যম আমাদের বিধানসভার মতামত পরিচালনা করবেন—এটা যেন না হয়। সমালোচনা করার বিষয় নিশ্চয় সমালোচনা করা হবে। কিন্তু তার মধ্যে প্রশংসার বিষয় থাকলে তাও করতে হবে। এত জটিলতার ভেতরও যারা মৃত্যুর হার কমাতে পারলেন তাদের প্রশংসা করতে হবে না? আমরা সমস্ত রকম সাহায্য দিতে রাজি আছি। আপনারা সকলেই জানেন ডঃ বি. সি. রায়ের সময় থেকে অন্যান্য বিষয়ের পাশাপাশি চিকিৎসার ক্ষেত্রেও একটা ধারাবাহিকতা আমাদের রাজ্যে আছে। এটার যদি পরিবর্তন হয় তাহলে ভবিষ্যতে মানুষ নিশ্চয় বলবেন। কংগ্রেস আমলে ডঃ বি. সি. রায় দিয়েছেন এবং আমরাও দিচ্ছি। কি। না, সরকার এখানে প্রধানত দায়িত্ব নেবে কোটি কোটি গরিব মানুষের। সেইজন্য এখানে অনেক বড় সরকারি হাসপাতাল ব্যবস্থা আছে। আরও করলে নিশ্চয় ভাল হত। সেটা অন্য কথা। আমরা রুর‍্যাল হাসপাতাল করেছি, স্টেট জেনারেল হাসপাতাল করেছি। প্রায় ৭০ হাজার হাসপাতাল শয্যা সরকার করেছে এবং মানুষের জন্য চিকিৎসা দেওয়ার চেষ্টা করছে। এটা কি কম কথা? আপনারা তো জানেন, কোনও প্রতিষ্ঠান যত বড় হবে, ছড়ানো হবে পরিচালনা করা তত কঠিন। এটা যে সবটাই এর দোষ, ওর দোষ, তা নয়। কিন্তু এটাকে আবার রাতারাতি গুটিয়েও আনা যায় না। তাই আমরা ঠিক করেছি এখনই আর নতুন কোনও প্রতিষ্ঠান না করে পুরনো প্রতিষ্ঠানগুলোর দিকে নজর দেওয়া হবে। সেই জন্য নতুন শয্যা বাড়ানোর পরিকল্পনা নেই। এতে লজ্জার কি আছে? আমরা কিছু করব হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট। তাতে আছে প্রায় ২০ হাজার শয্যা এটাকে আমরা ২২ হাজারে নিয়ে যাব। এটা একটা বিশেষ ব্যবস্থা আছে তাই হবে। তৃতীয় কথা হচ্ছে, ভারতবর্ষ একটা বড় দেশ। আমরা তাদের একটা অঙ্গ রাজ্য। আমাদের গৌরবের বিষয় হচ্ছে এই যে, আমরাই প্রথম আলমাআটা স্বাক্ষর করেছি। আমরা নানা বিষয়ের পথিকৃৎ। স্বাধীনতার আগে এবং পরে আমাদের

দেশের মণীষীদের চিকিৎসা এবং স্বাস্থ্যের ক্ষেত্রে এবং অন্যক্ষেত্রেও অবদান আছে। তারা বলেছেন, আমরা মনেকরি আমাদের ভারতবর্ষের স্বাস্থ্য-নীতি এটাই হওয়া উচিত যে, সকলের জন্য স্বাস্থ্যের ব্যবস্থা করতে পারি। এ ব্যাপারে কেউ প্রশ্ন করছে না যে, সেই নীতির কি হ'ল? সকলের জন্য স্বাস্থ্যের নীতি কি বাতিল করতে হবে? এখন ভারতবর্ষের স্বাস্থ্য নীতি কি? এটা কি আপনারা বলছেন? ভারতবর্ষের যে সম্মিলিত সম্পদ তার কত অংশ স্বাস্থ্য পাচ্ছে যদি এটা সত্যিই গুরুত্বপূর্ণ বিষয় হয়? আপনারা সকলে জানেন, এটা আমাদের অনেক সময় ভুল হয়ে যায়, মাননীয় প্রবীণবাবু এ বিষয়ে বিস্তৃত ভাবে বলেছেন, আমি একটু বলছি। একটা রাজ্যে যে স্বাস্থ্য পরিকল্পনা হয় তাতে কি কি উপাদান আছে? তিনটে। বাইরে থেকে যে সাহায্য আসে—এক্সটারনাল অ্যাসিস্ট্যান্স প্রোজেক্ট। অনেকে আবার এর সমালোচনা করেছেন। এ বিষয়ে কি আমরা বলতে পারি যে, নেব না। কোনও রাজ্য বলতে পারে, আমরা নেব না এক্সটারনাল অ্যাসিস্ট্যান্স প্রোজেক্ট। আমাদেরও নিতে হবে এবং এর থেকে সম্পদ ব্যবহার করার চেষ্টা করতে হবে।

আমরা নিজেরা যদি সর্বভারতীয় নীতি গ্রহণ করতাম তাহলে আমরা নিশ্চয় চেষ্টা করতাম এমন কতকগুলো নিয়ম বেঁধে দিতে যাতে বাইরের যে সব দেশ সাহায্য করতে আসবেন আসুন, কিন্তু এই এই নিয়ম আনাদের আনতে হবে। সবটা আমরা করতে পারছি না। কিছু দর কষাকষি আমরা করি। তবে সব কিছুর ধরণ আছে। কাকে দিয়ে ঘর-বাড়ি করাতে হবে, কার কাছে জিনিসপত্র কিনতে হবে, কি নিয়েম টেন্ডার হবে এগুলো আমাদের মানতে হবে। না মেনে কি করব? মানতে হবে। দেরি তো হবে। দেরি হবে না? একটা বাড়ি তৈরি হবে, তার একটা প্ল্যান এসিটেমেট করব। প্রথমে একটা কনসালট্যান্সি ফার্মকে আমরা ডাকব, তারপর আমাদের ইঞ্জিনিয়াররা দেখবেন, তারপর চূড়ান্ত হবে, তারপর ওয়ার্ল্ড ব্যাঙ্ক দেখবে, তারপর সেটা ফিরে আসবে। তারপর সেটা টেন্ডার হবে, তারপর ওয়ার্ল্ড ব্যাঙ্ক দেখবে, তারপর সেটা ফিরে আসবে। তারপর সেটা টেন্ডার হবে, তারপর সেটার ইট, কাঠ, পাথর কেনা হবে। আমরা সব করেছিলাম। আমরা একটা কনসালট্যান্সি ফার্মকে দিয়েছিলাম। ওরা পরামর্শ দিয়েছিলেন। কিন্তু তারা কাজটা করতে পারলেন না। আমাদের এক-দেড় বছর দেরি হয়ে গেল। আমরা দেরিতে শুরু করেছি। কিন্তু আমরা কাজ এগিয়ে নিয়ে গেছি। এই তো বিশ্ব ব্যাঙ্ক গত মাসে রিভিউ মিশনে এসেছিলেন। তারা বলে গেছেন ৩ রাজ্যের এক সঙ্গে রিভিউ করা আছে। ৩টি রাজ্য হল কর্ণাটক, পাঞ্জাব ও পশ্চিমবঙ্গ। তারা বলেছেন পশ্চিমবঙ্গে খুব সুন্দর কাজ চলছে। যারা এটা করছেন তারা বলছেন ঠিকই চলছে। এখানে দেরিতে আরম্ভ করতে হচ্ছে। এটা আমাদের কারও অপরাধের জন্য হয়নি। এখন এটা এগোচ্ছে। এগোতে গেলে নানা সমস্যা হয়, নানা জিনিস হয়। এখানে অনেকে বিভিন্ন স্তরের

হাসপাতালে কিছু জিনিসপত্র, যন্ত্রপাতি দেওয়ার কথা বলেছেন। ওরা বলেছেন, আমি বেশি ব্যাখ্যায় যাব না। যন্ত্রপাতি কিনলে চিকিৎসা হবে, আর যন্ত্রপাতি না কিনলে চিকিৎসা হবে না এটা সবটা ঠিক নয়। অনেক সময় অনেক যন্ত্রপাতি আমরা ঠিক কাজে লাগাতে পারি না। অনেক সময় অনেক যন্ত্র পড়ে থাকে, তবুও চিকিৎসা হয়। আবার অনেক সময় যন্ত্র আছে কিন্তু চিকিৎসা হয় না। তবে কিছু দরকার। কোথায় দরকার? একজন বললেন পাবলিক হেলথ সেন্টারে ঐ সব যন্ত্রপাতি দেওয়ার দরকার। আরেকজন বললেন সাব-ডিভিশনাল হেলথ সেন্টারে সি. টি. স্ক্যান দেওয়ার দরকার। সি. টি. স্ক্যান করে তিনি কি চিকিৎসা করবেন? চিকিৎসার ব্যবস্থা সেখানে আছে? পৃথিবীর সব দেশেই হাসপাতালে স্তর আছে। আমাদেরও স্তর আছে। কোন স্তরে কি চিকিৎসা হবে সেই অনুযায়ী আমাদের পরিকাঠামো করতে হবে।

পরিকাঠামো কিছুটা আমাদের আছে, আরও কিছুটা করতে হবে সেজন্য এই হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্টে জেলার হাসপাতালের কতকগুলো স্তর পর্যন্ত স্পেশ্যাল ট্রিটমেন্ট আমরা করব। হৃদরোগ, যকৃত, কিডনি ইত্যাদি ব্যাপারে যদি কিছু অসুবিধা হয় তাহলে তারা দেখাতে পারবেন। শুধু একটা যন্ত্র বসালে হবে না। তার জন্য বিশেষজ্ঞ চাই। সেই যন্ত্রটি কে দেখাশোনা করবেন? কে সেখানে প্রতি মুহূর্তে কি হচ্ছে না হচ্ছে দেখবেন? যেখানে জটিলতা হচ্ছে সেখানে জটিলতা কি করে অতিক্রম করবেন তার ব্যবস্থা থাকা চাই। সেজন্য শুধু যন্ত্র নয়, যন্ত্রের পরিকাঠামো, মানব সম্পদ সবটা মিলিয়ে পরিকল্পনা করতে হবে। যন্ত্র যেখানে সেখানে বসালেই হবে না। কিছু কিছু এরকম পরীক্ষা-নিরীক্ষা কেউ কেউ করেছেন। একেবারে করেননি তা নয়। গ্রামে একটা কার্ডিয়াকে কেয়ার ইউনিট যদি তৈরি করে দিই তাহলে কি সেখানে কোনও রোগী ভর্তি হবে? কেউ যাবে? সেজন্য এটা আমরা অপরিকল্পিতভাবে করব না। কাজটা পরিকল্পনা করে আমরা করব। হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট এটা আমরা রেখেছি। তার কিছু কিছু কাজ এগোচ্ছে। রেফারেন্স সিস্টেমকে আরও শক্তিশালী করতে হবে। বিভিন্ন স্তরের যে হাসপাতাল আছে সেখানে রেফারেন্স সিস্টেমের প্রধান দিক হচ্ছে প্রথম যে জায়গায় এসে পৌঁছবেন তারা সেখানে তাদের করণীয় কাজটা তাদের করতে হবে। সেজন্য তাদের আমরা প্রশিক্ষণ দিচ্ছি। তাদের আমরা উৎসাহিত করছি এবং তাদের চারপাশের যে মানুষ আছেন তাদের যাতে একটা ভরসা দিতে পারেন আমরা তার চেষ্টা করছি। কাজেই সব সময় যে সমান ভাবে ভার্টিকালি উপরে উঠবে তা নয়। আরও অনেক কথা আছে তার মধ্যে আমি যাব না। কেউ কেউ বলেছেন একটা ভাল যে কোনও একটা জিনিসের উপর আমাদের জোর দিতে হবে। কেউ কেউ বলেছেন বিনা মূল্যে আমাদের চিকিৎসা ছিল সেটা উঠে গেল। এখন সব ওরা প্রাইভেটে ছেড়ে দিচ্ছেন। আবার একই সঙ্গে বলেছেন যে, এখান থেকে সব লোক বাইরে চলে গেছেন চিকিৎসা করতে। তবে

আমি বলছি যে, পশ্চিমবঙ্গের মতো বিনা পয়সায় সুলভে মানুষের চিকিৎসা আর কোথাও হয় না। যারা দারিদ্রসীমার নিচে আছেন তাদের বিনা মূল্যে চিকিৎসা করা হয়। তবে কিছু কিছু জায়গায় চিকিৎসার জন্য কিছু মূল্য দেওয়ার কথা থাকে, সেখানে অনবরত আপনারা তদারকি করেন, আপনারা নিজেরা জানেন।

[5-30 — 5-40 p.m.]

তার উপরে এই ইলনেস রেসিসটেন্স ফান্ড তৈরি করা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার তাতে ১ কোটি টাকা দিচ্ছে এবং কেন্দ্রীয় সরকার ৫০ লক্ষ টাকা দিচ্ছে। তার থেকে কিছু লোককে সাহায্য করি। আজকের দিনে যে অবস্থা হয়েছে, এটা কি ভেবে দেখছেন, বাস্তবে এটা কি সম্ভব? কোটি কোটি মানুষের দেশে আজকের দিনে ভেষজের যা দাম বেড়েছে, যন্ত্রপাতির যা দাম বেড়েছে, জিনিসের যা দাম বেড়েছে তাতে কোনও দিন সুলভে বিনামূল্যে চিকিৎসা দেওয়া সম্ভব? কি করবেন, তার বিরুদ্ধে কিছু করবেন, কিছু করার পরিকল্পনা আছে? আমাদের দেশে এক সময়ে মৌলিক ঔষধ সব তৈরি হত। কিন্তু সেই ক্ষমতা আমাদের কাছে থেকে কেড়ে নিল। কাদের হাতে চলে গেল, কেন গেল কেউ কেউ আমরা প্রতিবাদ করেছি, কেউ কেউ আমরা করিনি। সমস্ত কিছু কেন্দ্র থেকে ঠিক হচ্ছে। শুধু আমাদের দেশের নয়, দেশের বাইরেও হবে সেটা তারা বলে দিচ্ছে। চিকিৎসা কি ভাবে হবে? তারা বলে দিচ্ছে এখন আর স্বাস্থ্যটাকে নগর পরিষেবা হিসাবে, রাজ্যের দায়িত্ব হিসাবে গ্রহণ করার দরকার নেই, এখন এটা সম্পূর্ণ বাজারের উপরে ছেড়ে দিন। ইতিমধ্যে আমাদের ভারত সরকারের মতামত নিয়ে খুব প্রচার আরম্ভ হয়েছে। বারে বারে আমাদের কাছে পত্র আসছে যে, আপনারা এটা ছেড়ে দিন, আমরা এটাকে ইন্ডাস্ট্রি হিসাবে ঘোষণা করব, প্রতিষ্ঠান এর জন্য ঋণ দেবে, বড় বড় মাল্টি স্পেশ্যালিটি হাসপাতাল করব। এই দেশের লোকের যদি কেনার ক্ষমতা থাকে তাহলে কিনবে, আর এই দেশের লোকের যদি কেনার ক্ষমতা না থাকে তাহলে বিদেশ থেকে হেলিকপ্টার করে নিয়ে এসে চিকিৎসা করাবে। কিছুটা বিদেশ থেকে সস্তা করবে, কিছুটা বিদেশি মুদ্রা অর্জন করবে। এর বিরুদ্ধে আমরা কি বলছি? এই অবস্থায় দেশের মানুষের চিকিৎসা পরিষেবা দেওয়া সম্ভব? তবু তার মধ্যে রাজ্য সরকার দিয়ে যাচ্ছেন। আপনারা ঔষধের যে কথা বললেন সেটা ঠিক নয়। আপনারা খবর রাখেন, গত তিন বছর পশ্চিমবাংলার সরকারি হাসপাতালে আমাদের সরকারি নির্ধারিত যে ঔষধ তার কোনও অভাব নেই। আমি আপনাদের জোর দিয়ে বলছি যে কোনও অভাব নেই। বিরোধী দলের নেতা আমার সঙ্গে গিয়েছিলেন কান্দি হাসপাতালে। সেখানে আমি তাকে দেখিয়েছি এবং বলেছি যে, আপনি স্টোর দেখুন সমস্ত ঔষধ পাবেন। অসত্য প্রচারে বিভ্রান্ত হবেন না। আপনারা অনেকে এসব জানেন যে তিনটি জায়গা থেকে ঔষধ

দেওয়া হয়। একটা হচ্ছে, সেন্ট্রাল মেডিক্যাল স্টোর, সেখান থেকে ঔষধ দেওয়া হচ্ছে। দ্বিতীয়টা হচ্ছে, ডি-সেন্ট্রালাইজ ড্রাগ স্টোর, সেখান থেকে ঔষধ দেওয়া হচ্ছে, তৃতীয় হচ্ছে, বেসিক মিনিমাম সার্ভিস-এ যে অর্থ জেলায় আছে, সেখান থেকে ঔষধ দেওয়া হচ্ছে। এছাড়া হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট থেকে কতকগুলি নির্বাচিত ঔষধ দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলায় সরকারি স্বাস্থ্য ব্যবস্থায় ঔষধ আজকে কোনও সমস্যা নেই। দুটো ঔষধের ক্ষেত্রে একটু সমস্যা হচ্ছে। একটা হচ্ছে, এ. আর. ভি. আর একটা হচ্ছে এ. ভি. এস.। এ. আর. ভি.-র এখানে ব্যাপকভাবে উৎপাদন হয় না। ভারতবর্ষের কতকগুলি সংস্থা এটা উৎপাদন করেন এবং ভারতবর্ষের সব রাজ্যগুলি তাদের ক্রেতা। আমাদের অর্ডার দেওয়া আছে, তারা ধারাবাহিকভাবে পাঠান। তারা যে রকম ধারাবহিক ভাবে পাঠান, আমরাও ধারাবাহিকভাবে রাজ্যের বিভিন্ন জেলায় পাঠাই। আমি গৌরবের সঙ্গে বলতে পারি যে, পশ্চিমবাংলায় কুকুরে কামড়ানোর ঘটনা অনেক ঘটে, কিন্তু কুকুরে কামড়ানোর ফলে জলাতঙ্ক রোগে মৃত্যুর সংখ্যা অনেক কম। আমি গৌরবের সঙ্গে পারি যে, পশ্চিমবাংলায় যথেষ্ট পরিমাণে আর্সেনিক দূষণের ঘটনা আছে, কিন্তু আর্সেনিক দূষণ জনিত কারণে মৃত্যুর সংখ্যা পশ্চিম বাংলায় গত কয়েক বছরে ২২টির বেশি ঘটনা পাওয়া যাবে না। এই গৌরবের দিকগুলি কি অস্বীকার করা উচিত? আর এ. ভি. এস.-রে কিছু সমস্যা আছে। তার কারণ অর্থের অভাব নয়, আমাদের ব্যর্থতার কারণ নয়। এর জন্য আমাদের আলাদা অর্থ বরাদ্দ আছে। এ. ভি. এস. যারা সরবরাহ করেন, সেই কোম্পানির যন্ত্রপাতি খারাপ হয়ে গিয়েছিল, তারা সরবরাহ করতে পারেননি। সেজন্য সরকার বিশেষ নজর দিয়ে আলাদা ভাবে বাইরের কতকগুলি সংস্থার কাছ থেকে এ. ভি. এস. সংগ্রহ করছেন। এ. ভি. এস. এখন দেওয়া যাবে। তারপরে একটা কথা উঠেছে এখানে যে, আপনারা চিকিৎসা দিচ্ছেন না। কিছু লোক যে কথাগুলি বাইরে আলোচনা করেন সেগুলি আমাদের কানে আসে। তারই একটা প্রতিধ্বনি শুনছি বলে একটু অবাক হয়ে যাচ্ছি।

আমরা তো পি. এস. সি. থেকে চিকিৎসক নেওয়া বন্ধ করিনি। ইতিমধ্যে ৬০০ জনকে আমরা অ্যাপয়েন্টমেন্ট লেটার দিয়েছি। কত জন যোগ দিয়েছে? আবার আজকে, আমার কাছে অর্ডার আছে, ১৭৭ জনকে জয়েনিং অর্ডার দিলাম। আমরা এখন চাকুরি দিলাম পাবলিক সার্ভিস কমিশন থেকে আসা ১৭৭ জনকে, দেখা যাক কত জন যোগ দেয়। কিন্তু যখন গ্রামে আমরা চিকিৎসক পাচ্ছি না—আপনারা জানেন এখানে চিকিৎসক থাকার কথা—কেন আমরা চুক্তি করব না? কে বাধা দিচ্ছে? কেন আমরা বঞ্চিত করব আমাদের লোককে? সেইজন্য চুক্তি করছি। কিন্তু চুক্তি করছি বলে পি. এস. সি. থেকে আসা যে প্রার্থীরা তাদের এক জনকেও বঞ্চিত করিনি। সেইজন্য ১৭৭ জনকে জয়েনিং অর্ডার দিয়েছি, আমার কাছে অর্ডার আছে। যাই হোক সেইজন্য আমি বলছি অন্যের

কথায় আপনারা এইভাবে প্রভাবিত হবেন না। একটা কথা ঠিক যে আমরা গ্রামবাংলায় সর্বস্তরে প্রশিক্ষিত চিকিৎসক আমরা দিতে পারিনি। কেন? সেখানে তারা থাকবেন না, সেখানে তাদের থাকার অসুবিধা হয়। তারপর কিছু অভিযোগ হয়, তারা সেখানে যদি কোনও দিন অনুপস্থিত হন সেটা আমরা দেখতে পারি না। এই জন্য আমাদের কতকগুলি বিকল্প বিষয়ের কথা ভাবতে হবে। আমি লক্ষ্য করছি এখানে যখন আলোচনা হচ্ছে তখন মাননীয় সদস্যরা শুধু জটিল অসুখের কথা বলছেন। শুধু মস্তিস্কের অসুখ, শুধু হৃদরোগ, শুধু কিডনির অসুখ। আরে বাবা সাধারণ অসুখ তো মানুষের হয়। সেই সাধারণ অসুখের জন্য আমাদের সরকারের যে ব্যবস্থাটা আছে সেটা ভাল ভাবে চলুক। সেই ব্যবস্থাটা চলার জন্য আমরা কি করছি। সেইজন্য প্রতিটি হাসপাতালের সঙ্গে আমরা কমিটি করেছি। সেই কমিটিকে আমরা দায়িত্ব দিয়েছি যে আপনারা প্রতিটি কাজের খুঁটিনাটি দেখুন, এমন কি উপস্থিতি শৃঙ্খলা এইগুলিও দেখুন। শুধু আপনারা কোনও ব্যবস্থা নেবেন না। ওখানে বসে আপনারা সিদ্ধান্ত করুন, তারপর সরকারকে জানান। আপনি যা জানতে চাইবেন সেই কর্তৃপক্ষ আপনাকে জানাতে বাধ্য থাকবে। সমস্ত জনপ্রতিনিধি তার সদস্য আছেন। কই, তারা তো সেই কমিটির মিটিং-এ যান না। কমিটির মিটিং ডাকতে বলেন না, কমিটি মিটিং-এর তারিখ নির্ধারিত করতে বলেন না। তারিখ নির্ধারণ করুন এবং কি কি আপনারা করেছেন কি কি আপনারা করেননি বলুন। যারা করেন তারা জানেন যতটা প্রতিকার দেওয়া সম্ভব ততটা দেওয়া হচ্ছে। এটা একটা গৌরবের কথা পশ্চিমবাংলায় আমাদের সামগ্রিক যে চিকিৎসা বিদ্যা শিক্ষা এর সমস্তটাই সরকার পরিচালিত। এটা আমার কিছু বাহাদুরি নয়, এটা হয়ে আসছে। এর জন্য আমরা গর্বিত। কিন্তু গর্বিত হলেও এটার প্রতি আপনাদের শ্রদ্ধা থাকা দরকার। এটার প্রতি একটু সমর্থন করা দরকার তো। এখানে যেন একটা উৎসব হয়ে গেল। কাগজে বার হয়ে গেল মেডিক্যাল কলেজে সিট কমে যাবে একটা উৎসব আরম্ভ হয়ে গেল পশ্চিমবাংলায়। প্রতিটি খবরের কাগজে বার হচ্ছে প্রতি দিন, একটা হই-হই ব্যাপার। হই-হই-এর ব্যাপার কিছু নয়, আমরা ব্যবস্থা নিয়েছি, সমস্ত জিনিস দেখা হয়েছে, শিক্ষকদের পদ পূরণ করা হয়েছে। ঘর-বাড়ি এটা-ওটা আছে, এটা তো হতেই পারে। মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া, ভারত সরকারের তৈরি করা আইনে ক্ষমতা প্রাপ্ত। তারা দেখবেন, তারা সুপারিশ করবেন। এত বড় একটা এলাহি ব্যবস্থা, সেখানে তো ত্রুটি দুর্বলতা দু-একটা থাকতেই পারে। কোথায় নেই? দিল্লিতে নেই? মহারাষ্ট্রে নেই? কর্ণাটকে নেই? এখানে অনেকে কর্ণাটকের কথা বলেন। তারা বললেন যে এই সব ঠিক করে দিতে হবে, এটা আপনাদের পূরণ করে দিতে হবে। এই ক্ষেত্রে তারা যা বলেছেন আমরা তা পূরণ করে দিয়েছি।

(গোলমাল)

এইরকম করলে বলা যাবে না। আমরা সময় চেয়েছিলাম, ১৯৯৯ সালের মার্চ মাস পর্যন্ত সময় চেয়েছিলাম। তারা সময় দিয়েছিল। আমরা সেখানে যা যা পূরণ করা দরকার আমরা তা পূরণ করে দিয়েছি। তারা এসে দেখে গিয়েছেন, সেখানে মিটিং হয়েছে। আশাকরি সেখানে আমাদের যা ছেলে ভর্তি হওয়ার কথা সেই ছেলেমেয়ে সেখানে ভর্তি হবে। এটা যেন একটা উৎসব। আমি শুনেছি—এই রকমও নাকি হয় যে কলকাতা থেকে চিঠি লেখা হয়েছে, না-না, ওদের অ্যাফিলিয়েশন দেবেন না। তারা বলে, একি? যে কোনও রাজ্য তারা নিজের স্বার্থরক্ষার জন্য দলমত এক হয়। আপনারা তো অদ্ভুত, আপনার ওখান থেকে চিঠি আসছে যে এটা দেবেন না। এই সংস্কৃতিটা ভাল নয়। আমাদের এখানে আরও কয়েকটা মেডিক্যাল কলেজ ইন্সপেকশন হবে। আমরা তৈরি হচ্ছি, তাদের আমরা ডেকেছি, বলেছি আপনারা আসুন। তারা আসবেন, তারা দেখবেন। তারা আমাদের যা সংখ্যা আছে, ভর্তির সংখ্যা, এটা অনুমোদন করবেন। আমাদের ছেলেরা ভর্তি হবে, তারা পড়বে। মেয়েরা ভর্তি হবে, তারা পড়বে। শুধু তাই না, আমরা চেষ্টা করব, এখুনি বলতে পারছি না, আমরা হিসাব করছি। মেডিক্যাল কলেজে ছাত্র ভর্তির সংখ্যা বাড়াতে পারি কিনা সেটা আমরা দেখছি। সেজন্য আপনারা যতই বিরোধিতা করুন, আমাদের চেষ্টা আছে। এটা ঠিক, আমরা মুক্তকণ্ঠে স্বীকার করি, চিকিৎসকদের মধ্যে, শিক্ষকদের বিভিন্ন সংগঠনের মধ্যে, ছাত্রদের মধ্যে, কর্মচারিদের মধ্যে অসম্ভব সহযোগিতা পাওয়া গেছে। এটা একটা বিশেষ উল্লেখযোগ্য ঘটনা, কলকাতা মেডিক্যাল কলেজের এই ঘটনা। আমরা আশাকরি অন্য জায়গাতেও তাদের সহযোগিতা পাব। এটা স্বীকার করতে দ্বিধা নেই। আপনাদের এই যে উদ্বেগ এটা বিফলে যাবে। আমাদের মেডিক্যাল এডুকেশন সিস্টেম ভালভাবে চলছে এবং চলবে। তারপরে অনেকে বলেছেন, আমাদের এখানে ভাল জিনিসগুলো আপনাদের চোখে পড়ছে না, ভারতবর্ষের মধ্যে এটা এমন একটা রাজ্য যেখানে কয়েক বছরের মধ্যে এপিডেমিক হয়নি, প্লেগ হয়নি, ডেঙ্গু হয়নি। বড় বড় সব নাম করা রোগ আছে, এত যে জনসংখ্যা, এর মধ্যেও এটাকে নিয়ন্ত্রণ করে এই দপ্তর। তারপরে ধরুন, আমাদের এই রাজ্য এমন একটা রাজ্য যে রাজ্যে প্রতি বছরই বন্যা হচ্ছে, ধ্বংস হচ্ছে, প্রাকৃতিক বিপর্যয় ঘটছে, অন্য নানা বিপর্যয় ঘটছে। এগুলো নিয়ন্ত্রণ করা যাচ্ছে। স্বাস্থ্য ব্যবস্থার সবাই দুর্নীতিগ্রস্ত নয়, সবাই অন্যায় করছে এমন নয়। এইসব ব্যক্তিরা, আমাদের অফিসাররা যেখানেই এমন ঘটনা ঘটছে, সেখানে ছুটে যাচ্ছেন। স্বাস্থ্য দপ্তরের কর্মচারিরা যেখানে বন্যা হচ্ছে, ধ্বস নামছে বারে বারে সেখানে যাচ্ছেন। যেখানে ল্যান্ড স্লাইড হয়েছে সেখানে গিয়েছেন। আগের থেকে প্রস্তুতি নিয়েছেন। এটা আমাদের গৌরবের দিক। যেখানে বন্যা হয়েছে, কোথায় কি লাগবে, কোথায় কি ওষুধ দরকার, তার সরবরাহ ঠিক রাখা, এইসব করছেন, যাতে ওষুধের ঘাটতি না ঘটে, ব্লিচিং পাউডারের ঘাটতি না পড়ে এইসব দেখছেন। এগুলো

আপনাদের চোখে পড়ল না? এই কাজ যারা করলেন, এর মধ্যে যারা আছেন, তাদের জন্য আপনারা গৌরব প্রকাশ করবেন না? তাদের জন্য আমরা নিশ্চয়ই গৌরব প্রকাশ করতে পারি। এটা এমন রাজ্য সারা ভারতবর্ষের মধ্যে, আমি উদাহরণ দিতে পারি। এখানে স্বেচ্ছায় রক্তদান করে মানুষ। গত বছর তিন লক্ষ ইউনিটের ওপরে রক্তদান করেছেন। আমি এটা বাহাদুরি করার জন্য বলছি না। এখানে ব্লাড ব্যাঙ্কগুলো পুরানো। এখানে যে ব্লাড ব্যাঙ্ক ব্যবস্থা আছে, এটা যদি না জানেন, জেনে রাখুন, এর পুরোটাই রাজ্য সরকার দ্বারা পরিচালিত এবং লাইসেন্স প্রাপ্ত। তারা ধারাবাহিকভাবে এটা করে চলেছেন। এতে তরুণদের বিশেষ ভূমিকা আছে। এটা আজকে একটা সামাজিক উৎসবে পরিণত হয়েছে। এতে বিরোধী পক্ষের তরুণরাও অংশগ্রহণ করেন, আপনাদের ছেলেমেয়েরা অংশগ্রহণ করেন। এটা কত বড় একটা উদাহরণ, সরকার যে ব্লাড ব্যাঙ্কগুলোকে যোগ্য করে তুলেছে। ইতিমধ্যে দেহদান, চক্ষুদান এতেও আমরা এগিয়ে চলেছি, মানুষ কিভাবে অংশগ্রহণ করতে পারে, এটা একটা উদাহরণ। স্বাস্থ্যটা কেবলমাত্র চিকিৎসাকেন্দ্রের ব্যাপার নয়। সাধারণ মানুষের অংশগ্রহণেরও দিক এর মধ্যে আছে। সাধারণ মানুষের অংশগ্রহণ করার ব্যাপারে আমাদের সাফল্য এসেছে। সেজন্য আমরা বারেবারে যে কথাটা বলতে চাইছি সেটি হচ্ছে বিকেন্দ্রীকরণ। গ্রাম পঞ্চায়েত স্তর, গ্রাম সংসদ স্তরে সেখান থেকে আরম্ভ করে পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদ, পৌরসভা প্রত্যেকে তাদের নিজেদের স্বাস্থ্য পরিকল্পনা রাখছেন। তার সঙ্গে যোগসূত্র স্থাপন করবে সাক্ষরতা, এর সাথে যোগসূত্র স্থাপন করবে জেলা পরিকল্পনা বিভাগ। এর সঙ্গে আছে জেলা পরিকল্পনা যে তহবিল আছে এবং তার সাথে আছে জনস্বাস্থ্য। তাদের দ্বারা মিলিত ভাবে তারা প্রয়োগ করবেন এবং সেই কাজ করবার জন্য আমাদের দরকার অনেক মানুষ। আমাদের এখন পর্যন্ত যেটা আছে, যারা সরকারি কর্মচারী, তাদের একটা সংখ্যা আমাদের আছে।

সেখানে সংখ্যা আমরা যতটা সম্ভব পূর্ণ রাখবার চেষ্টা করছি। আমরা বর্তমানে শূণ্যপদ অনেক কমিয়ে এনেছি, আরও কমিয়ে আনা যাবে যদি এরা যোগ দেন। আর যদি যোগ না দেন তাহলে আবার আমাদের যা চুক্তি সেই চুক্তি ভঙ্গ করতে হবে। আমাদের এখানে পরিসেবিকার পদ কয়ক হাজার খালি আছে, পূরণ করে দেবার চেষ্টা হচ্ছে। অন্যান্য কর্মচারিদের মধ্যেও কিছু আমাদের পদ খালি ছিল যেমন ওয়ার্ড মাস্টার ইত্যাদি পদ, তারপরেও নানা ধরনের ল্যাবরেটরির টেকনিক্যাল ইত্যাদির ব্যাপারে মামলা-মোকদ্দমা ছিল, সেসবও মিটে গিয়ে পূরণ করে দিয়েছি। কিন্তু তাতেও আমরা দেখছি হবে না, কারণ কি আরও লোক চাই। সেইজন্য আমরা স্বেচ্চাসেবী, আধা স্বেচ্ছাসেবী এদের আমরা আনতে চাই। দু-একজন বললেন সি. এইচ. জি. এই ব্যাপারটা কি—এটা ভারত সরকারের একটা প্রকল্প ছিল, এটা আরম্ভ করেছিল রাজনারায়ণের আমলে, একটা উচ্চ আদর্শ নিয়ে আরম্ভ করেছিল। তার আগে কিছু কথাবার্তা হয়েছিল ডি. পি.

চট্টোপাধ্যায়ের সঙ্গে, তার আমলে কিছু কথাবার্তা হয়েছিল। এটা দু-চার জন আপনারা জানেন, বাকিরা হয়ত অতটা জানেন না। আমাদের পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারের কাছে অনুরোধ করেছিল যে, এটা চালিয়ে যাওয়ার জন্য, প্রকল্পটি চালিয়ে যান বলেছিলাম। তাতে ভারত সরকার বলল যে, আমরা কি করে চালাব, সব রাজ্যই তো বলছেন বন্ধ করে দিতে, চালানোর আর দরকার নেই বলেছে। আপনারা জানেন সব রাজ্য কেবল পশ্চিমবঙ্গ বাদে আর ত্রিপুরা বাদে সব রাজ্য বলেছে এই প্রকল্প তুলে দিন, কেন রেখেছেন। সুতরাং ভারত সরকার বলেছে আমরা তুলে দেব, আর আমরা টাকা দেব না। কিন্তু তবুও আমি বলছি যে, দেখি আমরা কিছু দিতে পারি কিনা, আর ওনাদের আমরা কাজে লাগাতে চাই স্বেচ্ছাসেবী, আধা স্বেচ্ছাসেবী হিসাবে। সেইজন্য আমরা ওদেরকে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করেছি। তাছাড়া আমাদের হেলথ ওয়ার্কারের অভাব আছে, হেলথ ওয়ার্কার দুজনের জায়গায় ৩ জন হলে ভাল হত। সেখানে আপনারা বলেন দু জন সি. এইচ. জি.-কে কাজে লাগান, তিন জন সি. এইচ. জি.-কে কাজে লাগান। দেখুন তাদের দিয়ে যদি কাজ হয় অল্প কিছু যাওয়া আসার খরচ দেবেন। এখন বেতন টেতন কিছু তো দেব না। আমাদের অত টাকাও নেই, সুতরাং এই ভাবে ওদের দিয়ে কাজটা করাতে হচ্ছে। এই কাজের ফলে আমাদের অনেক অগ্রগতি হয়েছে এবং এই ব্যাপারে আপনারা সবাই যদি এতে একমত হন তাহলে আরও আমরা এগিয়ে যেতে পারব। আমরা একেবারে চুপ করে বসেই নেই, আমরা নানাভাবে এগিয়ে যাবার চেষ্টা করছি। আপনারা এর প্রশংসা করুন, ভাল কাজের সমর্থন করুন। তাহলে তো মানুষের মনে একটা ভরসা হবে যে সত্যি কিছু ভাল কাজ হাসপাতালে হতে চলেছে। সেইজন্য আমরা সত্যিকারের স্বাস্থ্য পরিষেবা গড়ে তোলার একটা নীতি গ্রহণ করতে চাই। আমি আগেই বলেছিলাম যে, এটা পাওয়ার জিনিস নয়, কিন্তু তবুও আমরা তো দেশের বাইরে নয়, আমরা পৃথিবীর বাইরেও নই, কাজেই এখানে কিছু বেসরকারি উদ্যোগে হবে, সেগুলো আমরা কি করে বন্ধ করব? বন্ধ করলে তো আপনারাই বলবেন যে, বেসরকারি উদ্যোগে হতে দিচ্ছে না। তবে ওটা যেটা বলেছেন সেটা সবটা সত্যি নয়, আমি তো আজকেই সকালে বেরুচ্ছি তখন একজন বললেন আমি এইমাত্র ভেলোর থেকে ফিরে এসেছি, যেমন করে হোক আমার রোগীকে ভর্তি করে দেবেন। অনেক টাকা ওখানে খরচ হয়ে গেছে, কিছুই হয়নি। আপনারা বাইরে যারা যাচ্ছেন, পশ্চিমবঙ্গের বাইরে—রোগের ব্যাপারে কিংবা হৃদয়ের ব্যাপারে হোক কিংবা কিডনী সংক্রান্ত ব্যাপারে হোক সবাই কি সেরে ফিরছে? সেখানে কি তারা চিকিৎসা সম্পূর্ণ করে ফিরে আসছে নাকি অসম্পূর্ণ করে ফিরে এসে আবার আমাদের এখানে সরকারি হাসপাতালগুলোতে স্থান নিচ্ছেন—কি আপনাদের মনে হয়? সেটাই যদি সত্যি হয় তাহলে আমাদের সমালোচনা থাকলে নিশ্চয় করবেন। কিন্তু এই যে বোঝা চিকিৎসকরা পালন করছেন যারফলে

ওনারা বলেন আমাকে যে, কি করছেন বলুন তো, আমরা একটা প্ল্যান করে চিকিৎসা করছি, তারপরে আপনারা এনাদের এনে ফেলছেন। সেখানে এরা একরকম চিকিৎসা পেয়ে এসেছেন, একরকম বুঝে এসেছেন, আর এখানে যখন আসেন তখন তাদের নানারকম চাহিদা, নানারকম দাবী-দাওয়া, আর নানারকম অসুবিধা। চিকিৎসকরা বলেন যে, আমরা একটা পরিকল্পনা ভিত্তিক রোগি ভর্তি করে তার চিকিৎসা করে থাকি। তারপরে সোহরাব সাহেব প্লাসটিক সার্জারির ব্যাপারে যতগুলো প্রশ্ন করেছেন তার সব প্রশ্নের উত্তর আছে, সব তো আর উত্তর দিতে পারি না। আমি শুধু বলি যে, প্লাসটিক সার্জারিতে সঙ্গে সঙ্গে সময় দিতে পারে না — দিতে পারে না কেন এইজন্য যে, প্লাসটিক সার্জারিতে ইমারজেন্সি হঠাৎ এখুনি করতে হবে তখনই সঙ্গে সঙ্গে তাকে করতে হবে। সেইজন্য প্লাসটিক সার্জারিকে বলা হয় প্ল্যান সার্জারি, এটা আপনারা সবাই জানেন। আমাদের প্লাসটিক সার্জারিতে যেসব ডাক্তার আছে তাদের কারুর কারুর অসাধারণ পান্ডিত্য আছে এবং প্লাসটিক সার্জারি ইউনিট পশ্চিমবঙ্গে অসম্ভব সব ভাল কাজ করে সুনাম অর্জন করেছে এবং আন্তর্জাতিক স্তরেও রিপোর্টেড হয়েছে, ছবি বেরিয়েছে। আমরাই খালি জানি না এসব। আমাদের সুপার স্পেশ্যালিটি কেয়ার আছে, আমাদের এখানে কিডনি ট্রান্সপ্ল্যানটেশন হয়। আমাদের এখানে যে কিডনি ট্রান্সপ্ল্যানটেশন হয়েছে তাতে ভারতবর্ষের অন্যত্র যেসব শ্রেষ্ঠ কেন্দ্রগুলো আছে তার সমান সমান। তারপরে আমাদের এখানে ২০০-৩০০ করে বছরে ওপেন হার্ট সার্জারি হয়। এই কথাগুলো যে আমি বলছি এটা কোনও গল্প কথা নয়, এসব যে বলছি তা করছে আপনাদের কারুর সহকর্মি, বন্ধু কিংবা আপনাদের বাড়ির লোক বা আপনাদের কারুর আত্মীয়, বন্ধু বান্ধব বা আপনাদের কারুর ভাইয়ের ছেলে-মেয়ে, তারাই এতো ভাল সব কাজ করছেন। সমালোচনা করার দরকার হলে নিশ্চয় সমালোচনা হবে। কিন্তু যে ভাল কাজগুলো তারা করছেন, এতো মানুষকে চিকিৎসা করে ফেরত পাঠিয়ে দিচ্ছেন, সেই ভাল ব্যবস্থাটার কোনও প্রশংসা করবেন না? কিন্তু তাও বেসরকারি প্রতিষ্ঠান যদি উদ্যোগ নিতে চায়, আমরা কি বলব, না নেবেন না। হ্যাঁ, নিন করুন। কতকগুলি নিয়ম পালন করতে হবে। সেইজন্য আপনারা পাস করে দিয়েছেন - আমরা ক্লিনিক্যাল এসট্যাব্লিশমেন্ট অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট করেছি। আমাদের দুর্ভাগ্য, আমরা এখনও ভারত সরকারের অনুমোদন পেলাম না। আগে আমাদের কতকগুলি আইন ছিল, সেটার কতকগুলি নিয়ম করে দিয়েছি। কোন চিকিৎসক রোগির চিকিৎসা করছেন সেটা রোগি জানবে, আর কত টাকা হতে পারে সেটা তারা জানাবে। তারপরে ধরুন কাগজে একটা কথা বেরিয়েছে নানান কথা যে অনেক প্রাইভেট অর্গানাইজেশন আসছে মেডিক্যাল কলেজ করবার জন্য, আর বাধা দিচ্ছে স্বাস্থ্য দপ্তর। আমরা বাধা দিচ্ছি না অর্থাৎ যে ব্যবস্থাগুলি আমাদের ছিল, তাই থাকবে। আমাদের মেডিক্যাল কলেজগুলি থাকবে। এগুলিকে আরও উন্নত করার

চেষ্টা করব। সম্পদ আমাদের কম আছে ঠিকই, কিন্তু যদি ওরা করতে চান, করবেন। কিন্তু তাকে তো আগে এম.সি.আই.এর নিয়মটা পড়ে নিতে হবে। কম করে এম.সি.আই.এর নিয়মটা পড়ে নিতে হবে। কম করে ৫০০ ফ্রি বেড থাকতে হবে। প্রত্যেকটি জায়গায় অন্ততপক্ষে কম করে এই এই হোস্টেল, এই এই অ্যাকোমোডেশন করবো। অমুক তমুক করে করলে তো আর হবেনা, আমি অনুমোদন দিতে পারব না। সেইজন্য আমি বলেছি, আগে আপনারা এম.আই.সি. নিয়মটা ভাল করে পড়ে নিন, তারপরে যদি আপনারা বলেন করবো তাহলে করবেন। আমরা নিশ্চয় আপনাদের সহযোগিতা যেটুকু করার করবো। আমাদের এই ব্যবস্থাকে কি করে তুলে দেব, এটা তো আমরা তুলে দিতে পারিনা। আপনাদের হাতে কি করে তুলে দেব? অনেকে বললেন আপনারা তো ছেড়ে দিচ্ছেন - সেসব হয়না, আমরা তো প্রাইভেটাইজেশন করছি না। প্রাইভেটাইজেশন মানে সরকারের জিনিসটা বেসরকারির হাতে তুলে দেওয়া, সরকারেরটা সরকারের কাছে থাকছে। আর তার বাইরে যদি কেউ করতে চান, স্বেচ্ছাম-কভাবে করতে চান তাহলে তার সঙ্গে সহযোগিতা করবো, ভলান্টারি অর্গানাইজেশনের ··ঙ্গ সহযোগিতা করবো। মানটা যাতে সুন্দর হয়, যতটা রোজই বলে মনে হচ্ছিল, ততটা নয়। সব কঠিন কাজে, জটিল কাজে ভলান্টারি অর্গানাইজেশনকে দিয়ে করাতে পারবেন? আন্ত্রিক দূর করবার জন্য ভলান্টারি অর্গানাইজেশনকে পাঠাতে পারবেন? সেজন্য আমার কথা হচ্ছে, কিছু নিজেদের কাজ নিজেদের করে নিতে হবে। কঠিন কাজটা কেউ করবেনা, সেই কাজটা আমরা করবো আর সহজ কাজটা ভাগ করে দেব। এই নীতি নিয়ে চলবার চেষ্টা করছি। এই নীতির মূল কথা হচ্ছে মানুষকে আমাদের সঙ্গে নিতে হবে। মানুষ হচ্ছে অফুরন্ত সম্পদ, আর মানুষকে দিয়ে তারা যে টেকনোলজি ব্যবহার করতে পারবেন তার যদি সংযোগ ঘটিয়ে দেওয়া যায় একেবারে চেহারার পরিবর্তন হয়ে যাবে। একটা উদাহরণ দিচ্ছি, বাংলাদেশে আন্ত্রিক হয়েছিল আপনারা জানেন, আন্ত্রিক কথাটা বাংলাদেশ থেকেই চালু হয়েছিল, তারা শুধু ও.আর.এস. করে নুন, জলের সরবত খাইয়ে, তাদের যত লোক আক্রান্ত হয়েছিল তার মধ্যে শতকরা ১০ ভাগ লোকের মৃত্যু হয়েছিল; আর বাকিদের মৃত্যু হতে দেয়নি। আর আন্তর্জাতিক সাহায্য পেয়ে রোয়ান্ডার জাইরেতে যখন আন্ত্রিক হয়েছিল তখন কোটি কোটি প্যাকেট ওয়ারেশ এসেছিল, লক্ষ লক্ষ বোতল স্যালাইন এসেছিল, বিদেশ থেকে। প্রধানত আমেরিকা যুক্তরাষ্ট্র থেকে। ১০০টা লোক আক্রান্ত হলে ৪০টা করে লোক মারা গিয়েছিল। ঐ হচ্ছে অবস্থা। আমাদের দেশে এত মানুষ আছে, এত সংগ্রাম, আপনারাও তো দাবি-দাওয়া করেন, সংগ্রাম করেন, মানুষগুলি নিজেদের স্বার্থে নিজেরা ব্যবস্থা গড়ে তুলতে পারবেনা। সেইজন্য আজকের যুগে স্বাস্থ্যের যে প্রধান আলোচ্য বিষয় আমাদের মতো দরিদ্র্য দেশে, সেটা হচ্ছে, স্বাস্থ্য একটা সামাজিক ন্যায় বিচারের সংগ্রাম। তার সঙ্গে মানুষের বাঁচার আগ্রহ। তার সঙ্গে ব্যবহারযোগ্য উপযোগি কারিগরি এবং বিজ্ঞানকে

যুক্ত করতে হবে। আমাদের এই যে বিবৃতি তার মূল হচ্ছে কিন্তু ঐখানে। আমাদের লক্ষ্যটাও সচল হতে পারে যদি আমাদের দেশের নির্বাচিত প্রতিনিধির যে সংগঠনগুলি আছে, একেবারে পৌরসভা থেকে আরম্ভ করে নিচে পর্যন্ত তাদেরকে আমরা ওখানে সক্রিয় করতে পারি। সক্রিয় করা যায় সেটায় যাতে আমরা স্বার্থক হতে পারি। হাসপাতালের সমস্যা নিয়েও আলোচনা হবে। আমরা কিছু সংশোধন করব, কিন্তু প্রধান উদ্দেশ্য হচ্ছে আমাদের জনমুখী স্বাস্থ্য। এই কথা বলে এই ছাঁটাই প্রস্তাবগুলির সম্পূর্ণ বিরোধিতা করে এবং যে প্রস্তাব এসেছে তাকে গ্রহণ করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND NO. 32

Motions of Shri Gyan Singh Sohan Pal (1-3), Shri Abdul Mannan (4-21), Shri Sanjoy Bakshi (24-26), Shri Sultan Ahamed (27), Shri Sankar Singha (28-37), Shri Sudhir Bhattacharyya (38-41), Shri Saugata Roy ( 42-43), Shri Deba Prasad Sarkar (44-45), Shri Ramjanam Manjhi (46), Shri Nirmal Ghosh (47-50), Shri Ashoke Kumar Deb (51-52), Shri Shyamadas Banerjee (53-75), Shri Pankaj Banerjee (76), Shri Sashanka Shekhor Biswas (77-119), Shri Ajoy De (120-122), Shri Md. Sohrab (123), Shri Tapas Banerjee (124-125), Shri Pankaj Banerjee (126-127), Shri Kamal Mukherjee (128-146), Shri Tarak Bandyopadhyay (147-149), Shri Tapas Roy (150-154)

were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 26th March 1999 that a sum of Rs. 928,95,71,000 be granted for expenditure during the year 1999-2000 under Demand No. 32, Major Heads : "2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)".

(This is inclusive of a total sum of Rs. 306,55,58,000 already voted on account)

was then put and agreed to.

## DEMAND No. 33

The Motions of Shri Abdul Mannan, Shri Sankar Singha, Shri Sudhir

Bhattacharyya, Shri Saugata Roy, Shri Kamal Mukherjee, Shri Shyamadas Banerjee, Shri Sashanka Shekhor Biswas, and Shri Nirmal Ghosh that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 26th March 1999 that a sum of Rs. 144,84,50,000 be granted for expenditure under Demand No. 33, Major Heads : "2210—Medical and Public Health (Public Health)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 47,79,89,000 already voted on account)

was then put and agreed to.

## DEMAND No. 34

The Motions of Shri Abdul Mannan, Shri Nirmal Ghosh, Shri Shyamadas Banerjee, Shri Saugata Roy, Shri Sashanka Shekhor Biswas, Shri Pankaj Banerjee and Shri Kamal Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 26th March 1999 that a sum of Rs. 125,01,18,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "2211—Family Welfare" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 41,25,39,000 already voted on account)

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-58 p.m. till 11-00 a.m on Monday, the 5th July, 1999, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 5th July, 1999 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 4 Ministers of State and 107 Members.

[11-00 — 11-10 a.m.].

### Starred Questions
### (to which Oral Answers were given)

#### স্পিনিং মিল

*৪৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫০) শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়ঃ কুটীর ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকার পরিচালনাধীন কতগুলি স্পিনিং মিল আছে;

(খ) সেগুলি কোথায় কোথায় অবস্থিত; এবং

(গ) এই স্পিনিং মিলগুলির বর্তমান অবস্থা কী রকম?

**শ্রী প্রলয় তালুকদারঃ**

(ক) মোট ৬টি (সমবায় সেক্টরে ৩টি এবং সরকারি সেক্টরে ৩টি)

(খ) শ্রীরামপুর, হুগলি, রাঙ্গামাটি, মেদিনীপুর, বরজোড়া, বাঁকুড়া, কল্যাণী, নদীয়া, হাবড়া, উত্তর ২৪ পরগনা, রায়গঞ্জ, উত্তর দিনাজপুর এবং পাঁচড়া, বীরভূম।

(গ) এই রাজ্যে ৫০ শতাংশেরও বেশি সুতাকল বন্ধ হয়ে গেছে। এই অবস্থায় উক্ত ৬টি সুতাকল হস্ত তাঁত, শক্তিচালিত তাঁত ও হোসিয়ারী শিল্পের প্রয়োজন মেটাতে সুতা উৎপাদন করে যাচ্ছে। মন্দা সত্ত্বেও ১৯৯৭-৯৮ সালে কল্যাণী স্পিনিং মিল ৩৪, ৪৬, ৪১৭ কেজি, ওয়েস্ট দিনাজপুর, স্পিনিং মিল ৯,

৭৩, ৯২৬ কেজি, ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ স্পিনিং মিল ১২, ৫২, ৮৫৮ কেজি, তাম্রলিপ্ত কো-অপারেটিভ স্পিনিং মিল ১৫, ৬৮, ৮৬০ কেজি, কংসাবতী কো-অপারেটিভ স্পিনিং মিল ৪, ৭৯, ১৫০ কেজি এবং ময়ূরাক্ষী কটন মিল ২, ২৬, ৩১৬ কেজি সুতা উৎপাদন করেছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে, আমাদের রাজ্যসরকারের পরিচালনাধীন ৬টি স্পিনিং মিল রয়েছে। আরও তিনটি কো অপারেটিভ সেক্টর এবং তিনটি সরকারি সেকটার গভর্নমেন্টের হাতে এবং আমাদের রাজ্যের ৫০ শতাংশের বেশি সুতাকল রয়েছে বন্ধ। আমরা জানি যে শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতে সুতার কল সংকটের মধ্যে রয়েছে। এই মন্দার সময় আপনি বলছেন যে, হ্যান্ডলুম, পাওয়ারলুম, হোসিয়ারী দ্রব্য উৎপাদন হচ্ছে। কিন্তু আমরা জানি যে উলেন গারমেন্টস্ ছোট বড় অনেক ব্যবসায়ী তৈরি করতে চায়। এই উলেন গারমেন্টসের জন্য এর সুতার জন্য অ্যাক্রিলিক ফাইবারের দরকার হয়।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মূলতঃ আমাদের রাজ্যে কম হয়। বাইরে থেকে আসে। ৬টা স্পিনিং মিল আছে হ্যান্ডলুম, পাওয়ারলুম, হোসিয়ারী শিল্প এর জন্য সুতো তৈরি করা হয়। অ্যাক্রিলিক ফাইবার তৈরি করা হচ্ছে কিনা? এবং মন্দার সময়ে প্রোডাকশন এর ডাইভারশিফিকেশনের কোনও স্কিম আছে কিনা? আর কি ধরনের সুতো আমাদের স্পিনিং মিলে তৈরি করা হচ্ছে, এটা অনুগ্রহ করে বলবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমরা সুতোকলে ডাইভারসিফেকেশনের কথা আলোচনা করেছি এবং এই বছর বাজেটের মধ্যে যাতে জানা যায় সে সম্পর্কে আমরা সিদ্ধান্ত নিতে চলেছি। কারণ আমাদের সুতোকলগুলো যে সুতো তৈরি করে তা প্রধানত ৪০ কাউন্টের সুতো। ৪০ কাউন্টের সুতোর বাজার কম হয়ে গেছে এবং কোনও কাউন্টের সুতোর বাজার আছে, সে সম্বন্ধে আমরা সার্ভে করেছি। ১৪ কাউন্ট, ১৬ কাউন্ট, ২০ কাউন্টের বাজার আছে যেগুলো বেডশীট, বেড কভার, পর্দা ইত্যাদি তৈরির কাজে লাগে। হোসিয়ারী শিল্পের বাজার আছে, কটন এবং অ্যাক্রিলিক এর বাজার আছে। অ্যাক্রিলিক ফাইবার কংসাবতী কো-অপারেটিভ স্পিনিং মিলে তৈরি করা হচ্ছে। আমি বলেছি কংসাবতী কো-অপারেটিভ স্পিনিং মিলে আমাদের প্রোডাকশন ৪ লক্ষ ৭৯ হাজার ১৫০ কেজি। ডিসকো যেটা আমাদের বাইরে থেকে আসে সেটা কংসাবতী কো-অপারেটিভ স্পিনিং মিলে উৎপাদন করার মোটামুটি সিদ্ধান্ত আমরা নিয়েছি এবং কালার ডিসকো যেটা হোসিয়ারী শিল্প এবং উলেন গারমেন্টসের ক্ষেত্রে ব্যবহার করা যায় সেজন্য প্রয়োজনীয় মেশিনারী আমরা বাজেটের মধ্যে আনার চেষ্টা করছি। এক

কোটি টাকার উপর এর জন্য লাগবে। কটন হোসিয়ারীর একটা বাজার তৈরি হয়েছে। সে ক্ষেত্রে আমরা কটন টিশার্ট ইত্যাদি তৈরির ক্ষেত্রে আমরা স্পিনিং মিলের ম্যানেজমেন্ট এবং ওয়ার্কারদের সঙ্গে আলোচনা করছি। ৪০ কাউন্ট-এর সুতোর বাজার নেই, যেটা আমাদের আছে। ৮০, ১০০, ১২০ কাউন্টের সুতো যেগুলো আমাদের মিলে লাভজনক হবে না, কারণ এগুলোর ক্যাপিটাল ইনভেস্টমেন্ট প্রচুর। যদিও ৮০ আমরা কিছু কিছু জায়গায় করেছি। আমরা সেজন্য কটন হোসিয়ারী প্রোডাক্ট যাতে হয় তার জন্য সামান্য কিছু মেশিনারী যা লাগবে সেটা আমরা করে দেব, তার প্রোডাকশন ক্যাপাসিটি কত দরকার সব অ্যাসেসমেন্ট করে আমরা কাজে নামছি। এইটুকু বলতে চাই।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে বলবেন কি যে মিলের হিসেব আপনি দিয়েছেন ৬টা স্পিনিং মিলের তার মধ্যে কতগুলো লাভে চলছে, কতগুলো লোকসানে চলছে?

**শ্রী প্রলয় তালকদার ঃ** যে স্পিনিং মিলগুলো আছে তার মধ্যে কংসাবতী লোকসানে চলছে, শ্রীরামপুর লোকসানে চলছে, হাবড়া লোকসানে চলছে। তাম্রলিপ্ত লাভে চলছে। অবশ্য শ্রীরামপুর লাভে চলবে। এখনও ব্রেক ইভন পয়েন্ট আছে। বাকি স্পিনিং মিলগুলো কল্যাণী, রায়গঞ্জ লোকসানে চলছে। আগেও বলেছি ৫০ শতাংশ প্রাইভেট যেগুলো আছে সেগুলো বন্ধ হয়ে গেছে, কারণ মন্দা। এই মন্দার মুখে দাঁড়িয়ে সুতোর দাম ক্রমাগত কমে যাচ্ছে। স্বভাবতই প্রোডাকশন কস্ট বেড়ে যাচ্ছে। রাজ্যসরকার তো আর চট করে বন্ধ করে দিতে পারে না। কেন্দ্রীয় সরকার তো এম.টি.সি বন্ধ করে দিয়েছে। খুবই রিস্ক নিয়ে চালাতে হচ্ছে লসে চলছে। লস যাতে কমে আসে সেজন্য আমরা ডাইভারসিফিকেশন স্কিম নিয়েছি।

[11-10—11-20 a.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, স্পিনিং মিল কয়েকটা লোকসানে এবং কয়েকটা লাভের দিকে যাচ্ছে। আমরা বিভিন্ন সময়ে সংবাদপত্রে বা বিভিন্ন রিপোর্টে দেখছি এতে কিছু মন্দা আছে। কিন্তু শ্রমিক-কর্মচারিদের এফিসিয়েন্সির উপর অনেক কিছু নির্ভর করে। বিশেষ করে ম্যানেজমেন্টে ইনএফিসিয়েন্সির জন্য অনেক সময় অনেক ভালো ব্যবস্থাও নষ্ট হয়ে যেতে পারে। সেই ম্যানেজমেন্ট এবং স্পিনিং মিলের উঁচুপদে যাঁরা রয়েছেন তাদের এফিসিয়েন্সি বাড়ানো কোনও পরিকল্পনা আমাদের রাজ্য সরকারের আছে কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** যে কোনও শিল্প-প্রতিষ্ঠান নির্ভর করে ম্যানেজমেন্টের

এফিসিয়েন্সির উপর। কারণ শ্রমিকদের কাছ থেকে ঠিক মত কাজ নেওয়াটাও তাদের দায়িত্বের মধ্যে পড়ে। তাছাড়াও ম্যানেজমেন্টের অর্ডার সংগ্রহ করারও দায়িত্ব রয়েছে। প্রাইভেট ম্যানেজমেন্টের এফিসিয়েন্সির বিষয় রয়েছে। অর্থাৎ, এফিসিয়েন্সি না থাকলে তাকে বিদায় করে দেয়। আর, প্রয়োজনে কারখানা বন্ধ করে দেয়। আমাদের পক্ষে সেটা অসুবিধা- কর। সরকারি ব্যবস্থাপনায় যা চলে তাতে এফিসিয়েন্ট ম্যানেজমেন্ট চট করে পাওয়া শক্ত। তার কারণ, ডব্লু.বি.সি.এস. অফিসারদের নিয়ে কাজ করতে হয়। যারা নন-টেকনিক্যাল লোক তাদের জন্য মার্কেটিং এফিসিয়েন্সি, ইত্যাদি আছে। আবার টেকনিক্যাল লোকও আছে। আমরা এফিসিয়েন্সি বাড়ানোর জন্য এবং ওয়ার্কারদের ঠিকমতো কাজে লাগানোর জন্য এই অফিসারদের নিয়ে এবং টেকনিক্যাল লোকেদের নিয়ে ক্রমাগত আলোচনা চালাচ্ছি। অনেক জায়গায় এফিসিয়েন্স বাড়ছে। কিন্তু কলকাতা থেকে দূরের মিলগুলোতে ম্যানেজমেন্ট, ডাইরেক্টর পেতে অসুবিধা হচ্ছে। কারণ, ডব্লু.বি.সি.এস. অফিসাররা কলকাতা থেকে দূরে যেতে চায়না। যেমন, রায়গঞ্জ স্পিনিং মিলে ম্যানেজমেন্ট যাচ্ছে না। যাকে পাচ্ছি তিনি কলকাতা থাকবেন মাসে একবার যাবেন—এই রকম চলছে। এক-দু'জনকে অবশ্য পেয়েছি। রায়গঞ্জ স্পিনিং মিলের অবস্থাটা খারাপ। এর বেশির ভাগ দায়িত্ব ম্যানেজমেন্টের, ওয়ার্কারদের দায়িত্বও আছে। তবে বেশিটা ম্যানেজমেন্টের এফিসিয়েন্সির জন্য। এবারে ম্যানেজমেন্টের সঙ্গে কথা হয়েছে, দু সপ্তাহ কলকাতা, দু-সপ্তাহ ওখানে থাকবেন। তিনি যদি থাকেন তাহলে কিছুটা সমস্যা কাটবে। আপনারা হয়তো বলবেন, বাজার থেকে অ্যাডভার্টাইজমেন্ট দিয়ে লোক নিচ্ছেন না কেন? সমস্যা হচ্ছে, আমাদের যে মাইনের স্কেল তাতে ঐ ধরনের অ্যাডভার্টাইজমেন্ট করে লোক নেওয়া লাভজনক হয়না। যাইহোক, আমরা ম্যানেজমেন্টের এফিসিয়েন্সি বাড়ানোর চেষ্টা করছি এবং ওয়ার্কারদের সঙ্গে ম্যানেজমেন্টের ভালো সম্পর্কের মধ্যে দিয়ে প্রডাকশনটা অ্যাজ পার মার্কেট ডিমান্ড করার চেষ্টা করছি।

**শ্রী দীলিপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন—রায়গঞ্জের মিল সম্বন্ধে উনি বলেছেন, সবই উনি জানেন, মাঝে মধ্যে উনি যানও। কিন্তু যারা স্পিনিং মিলের ফ্যানের নিচে বসে হাওয়া খাচ্ছে তারা পে-কমিশনে পড়ে গেল আর যারা বয়লার নিয়ে কাজ করে—আপনি আমার সঙ্গে ঘুরেও দেখেছেন—তাদের কেন পে-কমিশনের আওতায় আনা হ'লনা এবং কবে নাগাদ আসবে এটা জানালে খুশি হব।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** পে কমিশনের বিষয় আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী আবআয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সুতোর বাজার মন্দার কথা বললেন। আমি জানতে চাই, কেন্দ্রীয় সরকারের জনতা বস্ত্র প্রকল্প উঠে যাওয়ার জন্য কি এই মন্দা প্রকট হয়েছে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** হ্যাঁ। কেন্দ্রীয় সরকারের জনতা কাপড় প্রকল্প যেটা ছিল সেটা প্রধানতঃ- ছিল ৪০ কাউন্টের সুতো এবং ৪০ কাউন্টের সুতোয় সারা দেশে কাপড় বিক্রি হতো। সেজন্য পশ্চিমবঙ্গ এবং অন্যান্য রাজ্যে ৪০ কাউন্টের সুতো প্রস্তুত করার জন্য সরকারি লেভেলে যে মিলগুলো ছিল, জনতা প্রকল্প উঠে যাওয়ার ফলে আজকে সারা ভারতবর্ষে ৪০ কাউন্টের সুতো যাঁরা তৈরি করতেন তাঁদের বিরাট মন্দা সৃষ্টি হয়েছে। এবং সে ক্ষেত্রে অন্যান্য রাজ্যে তারা অনেক মিল বন্ধ করে দিয়েছে, কিন্তু আমরা এখনও বন্ধ করিনি। কাজেই যখন জনতা প্রকল্পে ৪০ কাউন্টের সুতো তৈরি করা হত তখন সেই সুতো উইভাররা পেতেন। কিন্তু এখন সেই সুতো না পাওয়ার ফলে বাজারে সংকট খুব বেশি হয়েছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে ২-১টি ছাড়া বাকি মিলগুলোতে লোকসান চলছে। যেগুলো লোকসানে চলছে সেগুলোতে যাতে লোকসান না হয় তার জন্য আপনারা কি পদক্ষেপ নিচ্ছেন? লোকসান হলে আগামীদিনে সেই মিলগুলো বন্ধ করার কোনও পদক্ষেপ নিচ্ছেন কি?

**শ্রী প্রলয় তালকদার ঃ** আমি আগেই বলেছি মিলগুলোর প্রোডাকশন ছিল প্রধানতঃ ৪০ কাউন্টের সুতোর। ৪০ কাউন্টের সুতোর বাজার সারা দেশে নষ্ট হয়ে গেছে। বাজারে ১০০,১১০ এর চাহিদা আছে। হাই-কাউন্টের সুতোর প্রোডাকশন করা এই মিলগুলোর পক্ষে সম্ভব নয়। এরজন্য প্রচুর ক্যাপিটাল ইনভেস্টমেন্ট দরকার। আমরা ডাইভারসিফিকেশন স্কিম করছি। তাতে ১৪, ১৬, ২০ ইত্যাদি সুতার উৎপাদন আমরা ট্রায়াল বেসিসে শুরু করেছি। ম্যানেজমেন্ট এবং ইউনিয়নের সঙ্গেও আমরা এ ব্যাপারে আলোচনা করেছি এবং সহমতে এসেছি যে এই সুতো আমাদের তৈরি করতে হবে। তা নাহলে মিলগুলোর ভবিষ্যৎ থাকছে না। সেই অনুযায়ী প্রোডাকশন শুরু হয়েছে। অ্যাক্রিলিকের ডিস্‌কাস্‌ তৈরি করতে যাচ্ছি এবছর থেকে, যাতে উলেনের মার্কেটটা ধরা যায়। এছাড়া আমরা কটন্‌ হোসিয়ারির সুতো তৈরি করছি। ট্রায়াল বেসিসে হচ্ছে। এ ব্যাপারে আমরা আশাপ্রদ। আমরা চেষ্টা করছি লস্‌টা কমিয়ে ব্রেক-ইভেনে নিয়ে আসতে। একটা প্রফিট করতে চাইছি। সেখানে ম্যানেজমেন্টের সমস্যা আছে, ক্রমাগত আলোচনার মাধ্যমে সমস্যাগুলো আমরা সমাধান করার চেষ্টা করছি। এই মুহূর্তে আমরা বলতে পারি মিলগুলো বন্ধ হওয়ার কোনও ব্যাপার নেই। আমরা আশা করছি মিলগুলোর

ম্যানেজমেন্ট এবং ওয়ারকারদের সহযোগিতা পাব এবং তার ফলে মিলগুলো লাভের মুখ না দেখলেও সেগুলোকে একটা ভাল অবস্থায় আনতে পারব।

**শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হল যে, মেদিনীপুরে তাম্রলিপ্ত স্পিনিং মিল রয়েছে, সেখানকার শ্রমিক-কর্মচারিদের পে-কমিশনের আওতায় আনা হবে কি না? যদি আনা হয় তাহলে কবে নাগাদ আনা হবে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমি আগেই বলেছি পে-কমিশনের ব্যাপারে আমার পক্ষে বলা সম্ভব নয়। তবে কো-অপারেটিভ স্পিনিং মিল যেগুলো আছে সেগুলো কোনওমতেই পে-কমিশনের আওতার মধ্যে আসবে না। কো-অপারেটিভ পে-কমিশনের আওতাভুক্ত নয়, তন্তুজ নয়, কেউই নয়। কো-অপারেটিভ অ্যাক্ট অনুযায়ী এঁদের পে-স্ট্রাকচার ঠিক হয় এবং সেই অনুযায়ী তাম্রলিপ্ত কো-অপারেটিভ স্পিনিং মিলেরও হবে। কাজেই তাম্রলিপ্ত স্পিনিং মিল কো-অপারেটিভ সোসাইটির মিল, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলও কো-অপারেটিভ সোসাইটির মিল, এগুলোর সঙ্গে কোনও দিনই পে-কমিশনের কোনও সম্পর্ক থাকবেনা।

[11-20—11-30 a.m.]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** আমাদের গ্রামাঞ্চলে অনেক তন্তুবায় সমবায় সমিতি আছে এবং তাদের বাইরে থেকে সুতো কিনতে হয়। তাদের সরকারি মিল থেকে সুতো দেওয়ার কোনও পরিকল্পনা কি আছে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমাদের ইয়ার্ণ মনিটরিং কমিটি আছে। সেখানে প্রতি সপ্তাহে সুতোর দাম ঠিক করা হয় এবং সে অনুযায়ী অক্‌শনে তা বিক্রি করা হয়। আমরা বিভিন্ন জায়গায় এজেন্সীর মাধ্যমে তন্তুবায়ীদের সুতো দেবার প্রচেষ্টা দিয়েছিলাম। কিন্তু যেহেতু আমরা ৪০ কাউন্টের সুতো করি এবং তার চাহিদা কমে গেছে সেহেতু সেই এজেন্সীগুলি চালাতে গেলে লসের মাত্রা আরও বাড়বে। তবে তন্তুজ এবং তন্তুশ্রী আমাদের ইয়ার্ণ মনিটরিং কমিটির কাছ থেকে সুতো নেয় এবং তাদের অনুমোদিত যে সমস্ত তন্তুবায় সমবায় সমিতিগুলি আছে তারা সেই সুতো নেয়। পরে তাদের সুতোর দাম বাদ দিয়ে কাপড়ের দাম দেওয়া হয়।

## মাছ রপ্তানি

*৪৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১৩) **শ্রী কমল মুখার্জি ঃ** মৎস্য বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮/২/৯৯ পর্যন্ত) পশ্চিমবঙ্গ থেকে রপ্তানিকৃত মাছের পরিমাণ ও মূল্য কত; এবং

(খ) উক্ত সময়ে কোথায় কোথায় মাছ রপ্তানি করা হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮-২-৯৯ পর্যন্ত এই রাজ্য থেকে রপ্তানিকৃত মাছের পরিমাণ ও মূল্য যথাক্রমে ১৩,৫৩১.৫ মেট্রিক টন ও ৪৩১ কোটি ৬৭ লক্ষ ৯৩ হাজার টাকা।

(খ) উক্ত সময়ে জাপান, আমেরিকা, ইংল্যান্ড, চিন, সিঙ্গাপুর, মালয়েশিয়া, হংকং এবং আরবদেশসমূহে মাছ রপ্তানি করা হয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** এ রাজ্য থেকে চিংড়ি ছাড়া আর কি কি ধরনের মাছ রপ্তানি করা হয় এবং বর্তমানে রপ্তানির পরিমাণ বাড়ছে, না কমছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বিভিন্ন সামুদ্রিক মাছ, এমন কি রুই কাতলা প্রভৃতি অর্নামেন্টাল ফিশ রপ্তানি করা হয়। রপ্তানির পরিমাণ বিভিন্ন বছরে বিভিন্ন প্রকার। যেমন— ১৯৯৫-৯৬ সালে ১৩,৮৭০ মেট্রিক টন; ১৯৯৬-৯৭ সালে ১৬,১১৯ মেট্রিক টন; ১৯৯৭-৯৮ সালে ১৫,০০০ মেট্রিক টন।

**শ্রী কমল মুখার্জি ঃ** মৎস্য দপ্তর বিশ্ব ব্যাঙ্ক থেকে এবং বিদেশ থেকে আজ পর্যন্ত কত টাকা ঋণ দিয়েছে এবং তা দিয়ে মৎস্য দপ্তর কি কি উদ্যোগ গ্রহণ করেছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ১৯৮১ সালে আমরা বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় অন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্পের কাজ শুরু করি এবং তা শেষ হয় ১৯৮৭-৮৮ সালে। ১৯৯১-৯২ সালে বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় আর একটা প্রকল্পের কাজ শুরু হয়—চিংড়ি মাছ এবং মিষ্টি জলের মাছ উৎপাদনের। সেই প্রকল্পের কাজ এই বছর শেষ হয়। এ বছর বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে প্রায় ৬০ কোটি টাকা পাওয়া গিয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাছের রপ্তানি এই রাজ্য থেকে হয়, অথচ এই রাজ্যের মানুষকে চালানী মাছ খেতে হচ্ছে কেন—এ ব্যাপারে আপনার বক্তব্য কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ১৬ তারিখে আমার বাজেট আছে, তখন আমি বলব।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** আমি জানতে চাইছি, আমদানির সঙ্গে রপ্তানি যুক্ত। আমাদের রাজ্যে ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে কত মাছ আমদানি করা হচ্ছে এবং বাংলাদেশ থেকে কত মাছ আমদানি করা হচ্ছে এবং তার মোট মূল্য কত?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের এই রাজ্যে বিভিন্ন রাজ্য থেকে যে পরিমাণ মাছ আমদানি করা হয় তা হচ্ছে ৯০ হাজার থেকে ১ লক্ষ মেট্রিক টন এবং এই রাজ্যের চাহিদা প্রায় ১১ লক্ষ মেট্রিক টন।

**শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এটা কি সত্য মাছের এক প্রকার রোগ হওয়ার জন্য মাছের রপ্তানি কমেছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এটা ঠিকই, বিগত ৩।৪ বছর ধরে মাছের রোগ দেখা দিয়েছে। এটা শুধু আমাদের রাজ্যে নয়, গোটা বিশ্ব জুড়ে। বিজ্ঞানীরা বিভিন্ন পরীক্ষা-নিরীক্ষা করছেন কিভাবে এই রোগ দূর করা যায়। এখনো পর্যন্ত এই রোগের ফলপ্রসূ ওষুধ বা রোগ নিরাময়ের রাস্তা তৈরি হয়নি সারা বিশ্বে। আমাদের এখানেও গবেষণা চলছে। আমরা কিছুটা সক্ষম হয়েছি এই রোগ নিয়ন্ত্রণে।

**শ্রী অমর চৌধুরি ঃ** আপনি লোনা ফিশারীর যে চিংড়ি মাছ এক্সপোর্ট করছেন সেটার পরিমাণ কত পারসেন্ট এবং আপনি এই লোনা ফিশারীকে উৎসাহ দেবার জন্য যে চাষের জমি নষ্ট করে লোনা ফিশারী করা হচ্ছে তা ভূমি সংস্কার আইনের মধ্যে সেটা বে-আইনি কাজ হচ্ছে না কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এগ্রিকালচার সেক্টরের মধ্যে যেমন করে ধান এবং গম উৎপাদন হয়, তেমনি অ্যাকোয়া কালচার এরই অ্যালায়েড। তবে আমি কোনও জায়গায় উৎসাহিত করি না যে ধান এবং চাষযোগ্য জমি নষ্ট করে মাছের চাষ করা। বিভিন্ন জেলায় বিভিন্ন মৎস্যজীবিরা এই ধরনের যে কাজ করেন সেইসব জেলায় জেলার যে প্রশাসন আছে এটা তাদেরই দেখার দায়িত্ব।

**শ্রী শীতলকুমার সরদার ঃ** আমরা মাছ রপ্তানি করছি। কিন্তু কি করে অন্ধ্রপ্রদেশ থেকে প্রতিদিন ট্রাকের পর ট্রাক মাছ আসছে এবং সেই মাছ না এলে আমরা খেতে পাইনা, এ সম্বন্ধে কিছু বলবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি তো বলেছি, আমাদের এই রাজ্যে ৮০ থেকে ১ লক্ষ

মেট্রিক টন মাছ আমদানি হয় অথচ এই রাজ্যের চাহিদা ১১ লক্ষ মেট্রিক টন। বিশ্বের বিভিন্ন জায়গা থেকে মাছ আমদানি এবং রপ্তানি হয়। এটাও তো একটা দেশ। আমাদের সামুদ্রিক মাছ অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা এবং তামিলনাড়ুতে যায়। তার পরিমাণ ৩০ হাজার থেকে ৪০ হাজার মেট্রিক টন।

[11-30—11-40 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** কিছুদিন আগে মাননীয় মন্ত্রী মহাশয় নিজে উদ্যোগ নিয়ে বাংলাদেশ থেকে পদ্মার ইলিশ মাছ আনার চেষ্টা করেছিলেন এবং তার জন্য তাদের সঙ্গে চুক্তিও হয়েছিল। আমার প্রশ্ন, সেই চুক্তি অনুযায়ী এখানে ইলিশ মাছ আনা কি বন্ধ হয়ে গিয়েছে, না চুক্তিটি বহাল আছে, আপনারা ইচ্ছা করে আনছেন না? কোনটা ঠিক? বর্তমানে এর অবস্থাটা কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** দীর্ঘদিন বাদে আমরা কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করে ঐ ইলিশ মাছ আমদানি করার ব্যবস্থা করি এবং তখন আমাদের মৎস্য দপ্তর থেকে কেবলমাত্র বেনফিশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লাইসেন্স প্রায় বাংলাদেশ থেকে ইলিশ মাছ আমদানি করার। পরবর্তীকালে এটা ওপন জেনারেল লাইসেন্স হয়ে যায়। যে কেউ এই মাছ আমদানি করতে পারে। সেইজন্য সরকার থেকে আমরা উদ্যোগ নিইনি যেহেতু বিভিন্ন ব্যবসায়িক প্রতিষ্ঠান বাংলাদেশ থেকে ইলিশ মাছ আমদানি করছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** চিংড়ি যেটা থেকে সবচেয়ে বেশি ফরেন মানি আর্ন করা হচ্ছিল গত ২/৩ বছর ধরে সেই চিংড়ির উপর একটা দুর্যোগ নেমে এসেছে। একটা ভাইরাস চিংড়ি চাষকে ক্ষতিগ্রস্ত করছে যার ফলে আমরা দেখছি এর উৎপাদন কমে যাচ্ছে। চিংড়ির উৎপাদন কমার জন্য আমাদের ফরেন মানি আর্ন করার ক্ষেত্রে আঘাত এসে পড়ছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি পরিসংখ্যান দিয়ে বলেছি যে আমাদের যে রপ্তানি তা গত বছরে আগের বছরের তুলনায় এক হাজার মেট্রিক টন কমেছে। আর চিংড়ি মাছের এই যে রোগ এই রোগ শুধু আমাদের রাজ্য বা আমাদের দেশে নয়, সারা পৃথিবীতে যেখানে চিংড়ি হয় সেখানেই এই রোগের প্রাদুর্ভাব প্রচন্ডভাবে দেখা দিয়েছে। এরজন্য পরীক্ষা-নিরীক্ষাও চলছে। আমাদের রাজ্যেও এরজন্য আমরা গবেষণাগার তৈরি করেছি এবং তার কিছুটা সুফল মৎস্য চাষীদের কাছে পৌঁছে দিয়েছি। অভিজ্ঞতায় আমরা দেখেছি কেবলমাত্র যেখানে মোনো-কালচার হয় সেখানে এই রোগের প্রাদুর্ভাব

বেশি। এ সম্পর্কে সুপ্রিম কোর্টে যে মামলা হয়েছে সেখানে আমরা আমাদের রাজ্য থেকে আমাদের যে অভিমত জানিয়েছি সেটা হচ্ছে, মৎস্যচাষে আমরা মনো কালচারকে উৎসাহিত করবো না, আমরা পলি কালচারকে উৎসাহিত করব। আমাদের ধারণা, যদি পলি কালচার করতে পারি তাহলে এই রোগ নিরাময় সম্ভব হবে এবং এই রোগের প্রাদুর্ভাব থেকে মৎস্যচাষীদের রক্ষা করা যাবে।

**শ্রী তাপস ব্যানার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সারা বিশ্ব জুড়ে মাছের রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে এবং আমাদের দেশও তার বাইরে নয়। আমার প্রশ্ন, বাইরে থেকে যে মাছ আমাদের রাজ্যে আসছে তাতে রোগ আছে কিনা তা পরীক্ষা করার কোনও ব্যবস্থা আপনাদের দপ্তরে আছে কিনা এবং রোগ ছাড়াই মাছ আসছে কি না?

**শ্রী কিরণময় নন্দঃ** বিদেশ থেকে তো মাছ আসে না। আমাদের এই রাজ্যে দেশের মধ্যে থেকেই আসে এবং মুখ্যতঃ রুই, কাতলা। চিংড়ি মাছ আমরা বিদেশে রপ্তানি করি। অন্যান্য যে মাছ আসে তাতে রোগ নেই।

## ইন্ডিয়ান ল রিপোর্ট

*৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৮) **শ্রী আবু আয়েশ মন্ডলঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, কলকাতা হাইকোর্ট থেকে দীর্ঘদিন যাবৎ ইন্ডিয়ান ল রিপোর্ট প্রকাশিত হয়নি; এবং

(খ) সত্যি হলে, উক্ত রিপোর্টটি কতকাল যাবৎ প্রকাশিত হয়নি?

**শ্রী নিশীথ অধিকারীঃ**

(ক) না, তবে দেরিতে প্রকাশিত হচ্ছে।

(খ) অক্টোবর, ১৯৯৭-এর ভল্যুমটি ১৯.৩.৯৯ তারিখে প্রকাশিত হয়েছে, এবং নভেম্বর, ১৯৯৭ এবং ডিসেম্বর, ১৯৯৭ বর্তমানে যন্ত্রস্থ।

**শ্রী আবু আয়েশ মন্ডলঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অনেকদিন প্রকাশিত হয়নি। 'খ'-এর উত্তর দিতে গিয়ে বলেছেন '৯৭, অক্টোবরেরটা ১৯.৩.৯৯ প্রকাশিত হয়েছে এবং নভেম্বর '৯৭ ও ডিসেম্বর '৯৭টা বর্তমানে যন্ত্রস্থ। প্রতি মাসে হাইকোর্ট

থেকে যেসব গুরুত্বপূর্ণ মামলার রায় বের হয় সেসব জনগণকে জানাবার জন্যই এই ল' রিপোর্ট। এই ল' রিপোর্ট প্রকাশ করবার জন্য কোনও কমিটি আছে কিনা; যদি থাকে তাহলে সেই কমিটিতে কারা কারা রয়েছেন সেটা দয়া করে বলবেন কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এরজন্য একটি কমিটি আছে এবং সেই কমিটিতে নিয়ম অনুযায়ী হাইকোর্টের দু'জন জাজসাহেব রয়েছেন, একজন ব্যারিস্টার রয়েছেন, বার অ্যাশোসিয়েশনের একজন অ্যাডভোকেট রয়েছেন এবং ইনকর্পোরেটেড বার অ্যাশোসিয়েশনের একজন রয়েছেন। তাঁরাই এটা প্রকাশ করেন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমাদের রাজ্যের আইন দপ্তরের প্রতি বছরের বাজেট থেকে এই ল' রিপোর্ট প্রকাশ করবার জন্য কোনও বরাদ্দ করা হয় কিনা; করা হ'লে সেটা কত; বরাদ্দ করা হ'লে ঐ রিপোর্ট নিয়মিত প্রকাশিত না হবার কারণ কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** ল' রিপোর্ট প্রকাশ করবার জন্য ১৯৯৮-৯৯ সালে ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছিল এবং ঐ পরিমাণ টাকাই প্রতি বছর দেওয়া হয়। ওটা প্রকাশের ব্যাপারে প্রশাসনিক ক্রটি কাটাবার জন্য আমরা হাইকোর্টকে জানিয়েছি।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** ১৯৯৭ সালের অক্টোবর মাসের রিপোর্ট ১৯.৩.৯৯ তারিখে প্রকাশিত হয়েছে বলেছেন। ওটা কত সংখ্যক বেরিয়েছে যদি দয়া করে বলেন।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** ৮৫০টি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** ল' রিপোর্ট একটা অত্যন্ত ইম্পর্টেন্ট ইস্যু, ইম্পর্টেন্ট পাবলিকেশন। এর মধ্যে জানবার অনেক কিছু থাকে। আমার প্রশ্ন, হোয়াই দি পাবলিকেশন ইজ ডিলেড? ওটা প্রকাশ করবার জন্য যে কমিটির কথা বললেন, যাতে এর পাবলিকেশন ডিলেড না হয় সে ব্যাপারে আপনার দপ্তরের কোনও ভূমিকা আছে কি না?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** ল' রিপোর্ট প্রকাশ করবার ব্যাপারে টাকা দেবার ক্ষেত্রে সরকারের একটা ভূমিকা নিশ্চয়ই রয়েছে, কিন্তু প্রকাশনার দায়িত্বটা সম্পূর্ণভাবে ঐ কমিটির। ওটা যাতে ঠিক সময়ে প্রকাশ করা হয় তার জন্য হাইকোর্টের চিফ জাস্টিসকে আমরা জানিয়েছি এবং অনুরোধ করেছি নিয়মিত প্রকাশ করবার জন্য।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** ঐ ল' রিপোর্ট অনেক পিছিয়ে পিছিয়ে প্রকাশিত হচ্ছে বললেন। এতে অসুবিধা সৃষ্টি হচ্ছে যাঁরা প্র্যাকটিস করেন তাঁর। এই যে দেরি, এরজন্য

পরিচালন সমিতির বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন কিনা; না নিয়ে থাকলে ব্যবস্থা নেবার কথা চিন্তা করছেন কিনা, উক্ত কমিটি বাতিল করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** ঐ পরিচালন সমিতি কিন্তু সরকার তৈরি করেনি; ওটা আইন অনুযায়ী তৈরি হয়েছে যাতে চিফ জাস্টিস, দু'জন সেসন জজ এবং অ্যাশোসিয়েশনের দু'জন রয়েছেন। যেহেতু আমরা টাকা দিই তাই তার হিসেব আমরা চাইতে পারি, তাড়াতাড়ি প্রকাশ করবার জন্য চিফ জাস্টিসকে বলতে পারি। সেই মোতাবেক এই ব্যাপারে পদক্ষেপ গ্রহণ করেছি। আমরা বলেছি যে দরকার হলে পরিচালনা সমিতি পাল্টে রিস্যাফল করুন এবং লোক পরিবর্তন করে প্রশাসনকে আরও শক্ত করার চেষ্টা করুন এই কথা বলেছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, এই ল' রিপোর্ট প্রকাশ বা আইনগত যে ব্যাপারগুলো আছে সেক্ষেত্রে আপনার কথা অনুযায়ী কিছু ঘাটতি থেকে যাচ্ছে বোঝা যাচ্ছে। তবে আশান্বিত যে, এরই পাশাপাশি কেন্দ্রীয় আইন বিশ্ববিদ্যালয় স্থাপন করার প্রচেষ্টা আপনি নিয়েছেন। এই বিষয়ে যদি সভাকে ওয়াকিবহাল করেন তাহলে ভাল হয় এবং এই ব্যাপারে কতটা কি করতে পেরেছেন জানাবেন কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এই ব্যাপারে আরেকটা প্রশ্ন করবেন তবে এটুকু বলতে পারি যে, সরকার যদি এই ব্যাপারে কোনও আইন করেন তাহলে সভাকে অবহিত করে এবং তার উপরে দায় বা দায়িত্ব যে বর্তাবে সেটা সভাকে জানিয়েই করবে।

## সংখ্যালঘু উন্নয়নে ঋণ

*৪৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৯) **শ্রী তপন হোড়ঃ** সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিভিন্ন জাতীয় ব্যাঙ্কের সহযোগিতায় পশ্চিমবঙ্গ সংখ্যালঘু উন্নয়ন ও বিত্ত নিগম রাজ্যের গরিব সংখ্যালঘুদের ঋণ দেওয়ার পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কী?

**মহঃ আমিন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ সংখ্যালঘু উন্নয়ন ও বিত্ত নিগম কর্তৃক প্রদত্ত স্বনিযুক্তি প্রকল্পে ঋণ গ্রহণের যোগ্য তাঁরা হবেন—

১। যাঁরা সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত।

২। যাঁরা সংশ্লিষ্ট এলাকার স্থায়ী বাসিন্দা।

৩। যাদের পরিবারের বার্ষিক আয় অনূর্ধ ২২,০০০ (বাইশ হাজার) টাকা এবং

৪। যাদের সংশ্লিষ্ট প্রকল্পে পূর্ব অভিজ্ঞতা আছে।

প্রকল্পের জন্য প্রয়োজনীয় অর্থের ৮৫ শতাংশ যোগান দেবে জাতীয় সংখ্যালঘু উন্নয়ন ও বিত্ত নিগম, ১০ শতাংশ দেবে রাজ্য সংখ্যালঘু উন্নয়ন ও বিত্ত নিগম এবং ৫ শতাংশ দেবে উপভোক্তা নিজে। ঋণের অর্থ ৫ (পাঁচ) বছরে ২০ (কুড়ি)টি সমান কিস্তিতে পরিশোধযোগ্য। ১ (এক) লক্ষ টাকা পর্যন্ত প্রকল্পের জন্য এই ঋণ দেওয়া যেতে পারে।

[11-40—11-50 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনি ১৯৯৮-৯৯ আর্থিক বছর এবং ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরে এই পর্যন্ত কতজনকে এই ধরনের ঋণ দান করেছেন তার জেলাওয়ারি ব্রেক-আপটা বলে দিন।

**শ্রী মহঃ আমিন ঃ** ৩১.৫.৯৯ তারিখ পর্যন্ত ১,৪১৭ জনকে এই ঋণ দেওয়া হয়েছে। জেলাওয়ারি যে ব্রেক আপ তা হচ্ছে উত্তর ২৪ পরগনায় ৭৯ জন, দক্ষিণ ২৪ পরগনায় ১৭ জন, বাঁকুড়ায় ৭ জন, বীরভূমে ১১ জন, বর্ধমানে ৩৪ জন, কলকাতায় ৭১ জন, কুচবিহারে ৪৬ জন, দক্ষিণ দিনাজপুরে ৩০ জন, হুগলিতে ২০ জন, হাওড়াতে ৪৬ জন, জলপাইগুড়িতে ৪৩ জন, মালদহে ২৬ জন, মেদিনীপুরে ৩২ জন, মুর্শিদাবাদে ১৪৫ জন, নদীয়াতে ৪৮ জন, পুরুলিয়াতে ১৯ জন এবং উত্তর দিনাজপুরে ৫২ জন।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনি বললেন যে, এই আর্থিক ঋণ ১,৪৩৭ জনকে দেওয়া হয়েছে সেই হিসাবে আমার জিজ্ঞাসা যে, বীরভূমে আপনি বললেন ১১ জনকে দেওয়া হয়েছে, তাহলে এই প্রকল্প

সম্পর্কে যে প্রচার ......বিভিন্ন জেলাতে বিশেষ করে ইন্টিরিয়ারে সেখানে প্রচার খুব সম্ভবত হয়নি, নাহলে এত কম সংখ্যক আবেদনকারী কেন? সংখ্যাটা বাড়া উচিত। বীরভূম, উত্তর ২৪ পরগনা হাওড়ায় এই সংখ্যালঘু সম্প্রদায় যারা আছেন তারা এত দরিদ্র গরিব মানুষ, সাধারণ মানুষ তাদের দিকে তাকিয়েই তো এই প্রকল্প চালু করা হয়েছে। তাই এই প্রকল্পটা জনপ্রিয় করে তুলতে যাতে সঠিক জায়গায় সঠিক ঋণটা পায় এই ব্যাপারে আপনার দপ্তর কি ভূমিকা গ্রহণ করছেন?

**শ্রী মহঃ আমিন :** এই প্রজেক্ট এর প্রচারের জন্য সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হয়। প্রত্যেকটি জেলায় মাইনরিটি ডেভেলপমেন্ট কমিটি আছে, এবং প্রচারও হয়েছে, দরখাস্ত এসেছে অনেক বেশি। কিন্তু দরখাস্তকে স্ক্রুটিনাইজ করে তার উপরে যারা যোগ্য তাদের তালিকা করে তাদের কত টাকা প্রয়োজন সেটা আমরা দিল্লিকে জানাই, তারপরে টাকাটা ওরা স্যাংশন করে, যতটা টাকা দেওয়া হয় তারই ভিত্তিতে জেলাতে সংখ্যালঘু জনসংখ্যার অনুপাতে সেটা ফাইনাল করা হয়। সেখানে হ্যান্ডিকাপড এর টাকা যদি বেশি পাওয়া যেত তাহলে দেওয়া সম্ভব হত, আমরা সেটা চেষ্টা করছি। আমরা জানিয়ে রাখি এটা, এই যে ২ বছর দেওয়া হল, তার রিকভারি হচ্ছে ৩৫ শতাংশ, ৩৫ শতাংশ রিকভারিটা বিভিন্ন স্ট্যান্ডার্ডে অনেকটা ভাল, এটাতে কেন্দ্রীয় নিগম আমাদের প্রশংসা করেছেন, বলেছেন অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের পারফরমেন্স অনেক ভাল। আগামী দিনে আমাদের বরাদ্দ বাড়তে পারে।

**শ্রী তপন হোড় :** এই পর্যন্ত যারা ঋণ পেয়েছেন তাদের রিলিজিয়াস ব্রেক-আপটা বলে দেবেন?

**শ্রী মহঃ আমিন :** রিলিজিয়াস ব্রেক-আপটা হচ্ছে, ৩১শে মার্চ, ৯৯ পর্যন্ত মুসলিম ১৩৮৮ জন, ৯ কোটি ৫৩ লক্ষ টাকা এদের দেওয়া হয়েছে। খ্রিস্টান হচ্ছেন ১৬ জন, এদের দেওয়া হয়েছে ৯ লক্ষ ৮৯ হাজার টাকা, শিখ ১ জন ৫৯ হাজার টাকা পেয়েছেন, বুদ্ধিষ্ট ১২ জন ৭লক্ষ ৩৫ হাজার টাকা এদের দেওয়া হয়েছে। টোটাল হচ্ছে ৯ কোটি ৯১ লক্ষ ৩৯ হাজার টাকা।

**শ্রী কমল মুখার্জি :** আপনার কাছে কি কোনও তথ্য আছে, হুগলি জেলায় এই সংখ্যালঘু সম্প্রদায় কতজন ঋণ পাওয়ার জন্য দরখাস্ত করেছিলেন, আপনি বলেছেন ১০ জন পেয়েছেন, কতজন অ্যাপ্লাই করেছিল?

**শ্রী মহঃ আমিন :** সেই হিসাবটা আমার কাছে নেই। আপনি জানতে চাইলে

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সংখ্যালঘুদের ঋণ দেওয়ার ক্ষেত্রে মুসলিম ছাড়াও অন্য সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের ঋণ দেওয়ার ক্ষেত্রে বাধ্যতামূলক কোনও নিয়ম করা হয়েছে কি না?

**শ্রী মহঃ আমিন ঃ** নিয়ম বাধ্যতামূলক কিছু নেই। তবে যে কোনও রিলিজিয়াস মাইনরিটির মানুষ দরখাস্ত করতে পারে।

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাসা হাওড়া জেলায় থেকে অনেক মুসলিম দরখাস্ত করেছিল, ঋণের জন্য, এখন পর্যন্ত কতজন পেয়েছেন হাওড়া জেলার থেকে, এই ব্যাপারে দয়া করে বলবেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** হাওড়া জেলা থেকে ৪৬ জন পেয়েছেন।

[11-50—12-00 Noon]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আমি আগেও বলেছিলাম মাইনরিটি কমিউনিটি যে লোনটা নেই, সেই লোনটা নিতে গেলে তাদের যে ফর্ম ফিল আপ করতে হয়, তাতে একটা কলাম আছে গেজেটেড অফিসার, এম.এল.এ, এম.পি. হেড মাস্টার বা পঞ্চায়েতের কোনও সদস্যর বা কোনও রেসপেকটেবেল পার্সন তিনি ফর্মে সই করবেন এবং তিনি গ্যারান্টার হবেন, যে লোনটা নিচ্ছে সে যদি শোধ না করে তাহলে সেই লোনটা শোধ করার দায়িত্ব তিনি নেবেন। এই কলামটা থাকার জন্য কোনও লোক ফর্মে সই করতে চাইছে না। যারা লোন পেতে আগ্রহী তারা এই ইনকমপ্লিট ফর্ম জমা দিচ্ছে বলে তাদের ফর্মটা ক্যানসেল হয়ে যাচ্ছে। ফলে তারা অসুবিধার মধ্যে পড়েছে। আপনি এই কলামটা তুলে দেওয়ার ব্যবস্থা করবেন কি? কোনও সম্পত্তি মর্টগেজ রেখেও তাদের এই লোন দেওয়ার ব্যবস্থা করা যায়।

**শ্রী মহঃ আমিন ঃ** প্রথম কিস্তিতে যখন দরখাস্ত নেওয়া হয়েছিল তখন কিন্তু এই রকম ব্যবস্থা ছিল না। তারপরে দেখা গেল লোনটা আর ফেরত আসছে না, রিকভারির পার্সেন্টেজ খুব লো ছিল এবং রিকভারি না হলে স্কিমটা ফেইল করে যাবে। এইজন্যই কর্পোরেশনের বোর্ড অফ ডাইরেকটরস্ ঠিক করে একটা ন্যূনতম ব্যাপার, যে লোনটা নেবে তাকে হেড মাস্টার বা জনপ্রতিনিধিরা চেনে এইজন্যই ফর্মে তাদের সই করে দিতে হয়। টাকাটা আমরা আদায় করবার চেষ্টা করছি বলেই মিনিমাম একটা ব্যবস্থা রাখা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আই সীক ইওর প্রোটেকশন, আপনি

জানেন যে, কেউ যদি লোন নেয় এবং যদি শোধ না করে তাহলে সেটা শোধ করার দায়িত্ব কি কেউ নিতে চাইবেন? আবার সেই সইটা না করলে ফর্মটাই বাতিল হয়ে যাবে। অন্যভাবে এই গ্যারান্টি দেওয়া কোনও স্কোপ আছে কিনা। স্পিকার ছাড়া, আপনিও তো একজন এম.এল.এ, কোনও এম.এল.এ কি সেই লোনটা শোধ করার দায়িত্ব নেবে। এই ব্যাপারে আপনার প্রোটেকশন আমি চাইছি।

**শ্রী মহঃ আমিন ঃ** মাননীয় সদস্যরা নিশ্চয় চাইবেন না এই স্কিমটা ফেল করে যাক। এই কলামটা থাকার ফলে রিকভারির মানটা কিন্তু অনেকটা বেড়েছে এবং প্রচুর দরখাস্ত জমা পড়ছে। আপনি যখন বলেছেন তখন আমি আবার ব্যাপারটা দেখে নেব।

**মিঃ স্পিকার ঃ** কোনও জনপ্রতিনিধি, সে এম.পি, এম.এল.এ বা পঞ্চায়েতের প্রতিনিধি যেই হোক না কেন তারা খুব বেশি হলে এই গ্যারান্টি দিতে পারে—হি ইজ এ রেসিডেন্ট অফ মাই এরিয়া অ্যান্ড আই নো হিম। কিন্তু আই স্ট্যান্ড অ্যাজ এ গ্যারান্টার এটা কেউ লিখে দেবে না।

**শ্রী মহঃ আমিন ঃ** ফর্মে গ্যারান্টার বলে কোনও কথা লেখা নেই। তবে এটা একটা মিনিমাম ব্যবস্থা করা হয়েছে, যে আমি এই লোকটাকে চিনি। যাই হোক আমি ফর্মটা আরেকটু দেখে নেব।

**মিঃ স্পিকার ঃ** আমার যতদূর জানা আছে, ফর্মে গ্যারান্টার বলেই একটা কলাম আছে। কোনও জনপ্রতিনিধি এই রকম সার্টিফিকেট দিতে পারে—হি ইজ এ রেসিডেন্ট অফ মাই এরিয়া এন্ড আই নো হিম, এর বেশি তারা পারে না। এম এল এ, এম পি কিংবা কাউন্সিলার যখন সার্টিফাই করে বা পঞ্চায়েতের কোনও লোক সই করে, তাহলে এম এল এ, এম পি রা এর চেয়ে বেশি তারা গ্যারেন্টার নেবে কেন। আমরা ওর মধ্যে যাব না। ও বুদ্ধি নেব কেন। ফর্মে গ্যারান্টার লাগে যখন আছে দ্যাট হি ইজ এ রেসিডেন্ট অফ মাই এরিয়া অ্যান্ড আই নো হিম। এইভাবে কোনও জন প্রতিনিধি সার্টিফাই করবে। This should not be called upon to gurantee to loan itself. ওটা গ্যারেন্টাররা করবে। যে গ্যারেন্টার হবে, যে কোনও লোক হবে এই আর কি।

**শ্রী মহঃ আমিন ঃ** সেটা আমি দেখে নেব।

**শ্রী মহঃ সোহরাব ঃ** এই যে রেট অফ ইন্টারেস্ট দেওয়া হচ্ছে, এটা কত?

**শ্রী মহঃ আমিন ঃ** রেট অফ ইন্টারেস্ট হচ্ছে ৭ পারসেন্ট।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে জানতে চাচ্ছি যে, এই সংখ্যালঘু নিগমের পক্ষে থেকে ঋণদানের ব্যবস্থা দিতে যারা অ্যাপ্লিকেন্ট হয়, তাদের একটা পরীক্ষা নেওয়া হয় এবং সেটা নেওয়া হয় কলকাতায়। এর ফলে মানুষকে ৫০০-৭০০ টাকা খরচ করে এখানে আসতে হয়। ইন্টারভিউ নেওয়ার পরেও যে সব বেকার লোন পাবে, তার কোনও গ্যারান্টী নেই। এই টাকা খরচ করা তাদের পক্ষে সম্ভব নয়। সেইজন্য ইন্টারভিউয়ের ব্যবস্থা জেলাভিত্তিক করা হবে কিনা, তার কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন।

**শ্রী মহঃ আমিন ঃ** এটা আমি কর্পোরেশনকে বিবেচনা করতে বলব।

## বিদ্যুতের মিটার রিডিং ও বিল

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৮) **শ্রী সভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিদ্যুতের মিটার রিডিং ও বিল তৈরির দায়িত্ব আর পঞ্চায়েতকে দেওয়া হবে না এই মর্মে রাজ্য বিদ্যুৎ পর্ষদ সম্প্রতি একটি সিদ্ধান্ত গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, উক্ত সিদ্ধান্ত গ্রহণের কারণ কী; এবং

(গ) উক্ত বিষয়ে কী বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হয়েছে/হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) বিষয়টি পর্ষদের ২৯.১০.৯৮ তারিখের ৫০৯ নম্বর পরিচালন সংক্রান্ত সভায় বিস্তারিতভাবে আলোচিত হয়েছে, তবে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** এই যে বলছেন আলোচনা হয়েছে যে পঞ্চায়েতের হাতে দেওয়া হবে না। আলোচনা কি হয়েছে? আমরা জানি যে, পঞ্চায়েতকে এই ব্যাপারে বিভিন্ন দপ্তর দেখভাল করবে অর্থাৎ কাজটাকে আরও এগিয়ে নিয়ে যাওয়ার জন্য তারা অ্যাসিস্ট করবে। সেক্ষেত্রে এই আলোচনার প্রয়োজন হল কেন? আলোচনায়

কিই বা হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কোনও কোনও জেলাতে মিটার রিডিং, রিডিং পঞ্চায়েতকে দিয়ে করানো হচ্ছিল। এখন দেখা যাচ্ছে যে, এদের কাজ ঠিকমতো সন্তোষজনক নয়। কোনও কোনও জায়গায় মিটার রিডিং ঠিকমতো হচ্ছে না। কোনও কোনও জায়গাতে রিডিং হচ্ছে না। তারা খুব ডিসস্যাটিসফায়েড যে, তাদের যে টাকাটা দেওয়া হয়, সেটা পর্যাপ্ত পরিমাণে দেওয়া হয় না। বেশিরভাগ রিডাররা দাবি করছেন যে, তাদের পর্ষদে চাকরি দেওয়া হোক। আমি ১৯৯১ সালে আসি। ১৯৯২-৯৩ সালে এই ব্যাপারে প্রশ্ন ওঠে, তখন আমরা হস্তক্ষেপ গ্রহণ করি—রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মিরা মিটার রিডিং করেনা, টেবিল বিলিং করে। এইসব আছে। এটাও খুব একটা স্যাটিসফ্যাক্টরী নয়। তবে আমাদের আশা রুর‍্যাল ইলেকট্রিসিটি ডেভেলপমেন্ট কর্পোরেশন যেটা হয়েছে, যেটা পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার প্রচেষ্টা হবে, সেখানে হয়ত ইমপ্রুভ করবে।

[12-00—12-10 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই যে পার্টিকুলার মেথডের কিছু লোক ভার পেয়েছিল। এটা খুব স্যাটিস্ফ্যাক্টরি নয়। এটা নিয়ে বড় কিছু রিপোর্ট আমাদের কাছে আসছে। আমরা পরিচালন সমিতিকে যেটা বলেছি যে তোমরা পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদ, গ্রামপঞ্চায়েতের সঙ্গে এই নিয়ে আলোচনা কর, চলুক কিছুদিন। একেবারে তুলে দেয়নি। সেই আলোচনাটা এবারে হবে।

## Starred Questions

### (to which Written Answers were laid on the Table)

### C.E.S.C. and W.B.S.E.B.

*453. (Admitted Question No. *111) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

the number of times the C.E.S.C. and the W.B.S.E.B. have increased their tariff/fuel surcharge during the period from 1996-97 to 1998-99 up to 31.1.99, yearwise break up in each case?

**Minister-in-charge of the Power Department :**

Regarding Tariff :

During the period from 1996-97 to 1998-99 (upto 31-1-99) both C.E.S.C and W.B.S.E.B have increased their tariff on two occasions.

For C.E.S.C this increase was effected from 19-11-96 and subsequently from 19-10-98.

In case of W.B.S.E.B those were from 19-11-96 and 26-1-99.

Regarding Fuel Surcharge :

During the period from 1996-97 to 1998-99 (upto 31-1-99) the C.E.S.C. has increased FSC on 4 (four) occasions.

The Year-wise break-up is given below :-

1996-97 - One occasion

1997-98 - One Occasion

1998-99 - Twice Occasion (upto 31-1-99)

The W.B.S.E.B revised its Fuel Surcharge once during the period from 1996-97 to 1998-99 (upto 31-1-99).

### সাগরদীঘি তাপবিদ্যুৎ প্রকল্প

*৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৮) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলায় সাগরদীঘি তাপবিদ্যুৎ প্রকল্পের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রকল্পটির জন্য কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের আর্থ কারিগরী ছাড়পত্র এখনও পাওয়া যায়নি।

### মৎস্য উৎপাদনে বিশ্বব্যাঙ্কের ঋণ

*৪৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২০) **শ্রী জটু লাহিড়ী ঃ** মৎস্য বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (৩১শে ডিসেম্বর, ১৯৯৮) রাজ্য সরকার বিশ্বব্যাঙ্কের কাছ থেকে মৎস্য উৎপাদনের ক্ষেত্রে কত টাকা ঋণ ও সাহায্য বাবদ পেয়েছে; এবং

(খ) উক্ত অর্থে কোন কোন প্রকল্প রূপায়িত হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে বিশ্বব্যাঙ্কের ঋণ হিসাবে তিন কোটি টাকা এবং ১৯৯৮-৯৯ (৩১শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত) আর্থিক বছরে ১১.৬৮ কোটি টাকা পাওয়া গেছে।

(খ) উল্লেখিত ঋণের অর্থে মেদিনীপুর জেলার দাদনপাত্রবার ও দীঘা এবং দক্ষিণ ২৪ পরগনা জেলার ক্যানিং ও দীঘির পাড়ে একটি করে মোট ৪টি চিংড়ি চাষ প্রকল্প স্থাপন করা হয়েছে। এইগুলি ছাড়া মেদিনীপুর জেলার দত্তপুরে ৪টি বাগদা চিংড়ির হ্যাচারি স্থাপন করা হয়েছে।

**আদালত ভবন সংস্কার**

*৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৬) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে আদালত ভবনগুলির সংস্কারের পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, কোন আদালত ভবনের সংস্কারের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত সংস্কারের কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রথামত এই পরিকল্পনা বরাবরই আছে।

(খ) জেলা জজের সুপারিশক্রমে ও পূর্ত দপ্তরের হিসাব অনুযায়ী প্রয়োজনীয়

ক্ষেত্রে সংস্কারের পরিকল্পনা গ্রহণ করা যায়। চলতি আর্থিক বছরে ব্যারাকপুর মহকুমা আদালত গৃহ, দার্জিলিং জেলা জজের আদালত গৃহ, কলকাতার করোনার আদালত গৃহ, সিউড়ি জেলা জজের কাচারী, কলকাতা হাইকোর্ট ভবনের কিছু অংশ এবং কাঁথী আদালত ভবন সংস্কারের প্রস্তাব অনুমোদন করা হয়েছে।

(গ) পূর্ত দপ্তরের নিয়ম অনুযায়ী কাজ চলছে।

**লোকদ্বীপ ও কুটির জ্যোতি প্রকল্প**

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১২২) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৯-২০০০ আর্থিক বছরে লোকদীপ ও কুটির জ্যোতি প্রকল্পে রাজ্য সরকার কতগুলি গৃহে বৈদ্যুতিকরণের পরিকল্পনা গ্রহণ করেছে (পৃথক পৃথকভাবে)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

কুটির জ্যোতি-লোকদ্বীপ প্রকল্পে প্রতি বছর ২০,০০০ (কুড়ি হাজার) গৃহে বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা ধার্য আছে।

**বিমাকৃত শ্রমিক**

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২১০) **শ্রী জ্যোতি চৌধুরিঃ** কর্মচারী রাজ্য বিমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ আর্থিক বছরে বিমাকৃত শ্রমিকের সংখ্যা কত;

(খ) কর্মচারী রাজ্য বিমা কর্পোরেশনের কাছে উক্ত আর্থিক বছরগুলিতে পৃথকভাবে মোট কত টাকা পাওয়া গিয়েছে; এবং

(গ) উক্ত টাকা রাজ্য শ্রম বাজেটের কত অংশ?

**কর্মচারি রাজ্য বিমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ১০,৩৫,৫০২,
১৯৯৭-৯৮ আর্থিক বছরে ১০,৩৬,৩৪৮

১৯৯৮-৯৯ আর্থিক বছরে ১০,৭৩,৯৪০

(খ) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ২২,৫২,৮৪,৪৯৮ টাকা
১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৩৬,৮৫,৪৯,৫০৯ টাকা
১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২৭,২৭,৭০,৩২২ টাকা

(গ) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ৪৬.৪৪ শতাংশ
১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৩৯.২৫ শতাংশ
১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৪০.৫৯ শতাংশ

## সি.ই.এস.সি.-র বকেয়া

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৫) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সি.এস.সি.র কাছ থেকে রাজ্য বিদ্যুৎ পর্ষদের কিছু অর্থ পাওনা আছে;

(খ) সত্যি হলে, ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত উক্ত বকেয়া পাওনার পরিমাণ কত; এবং

(গ) উক্ত অর্থ আদায়ের জন্য কী পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ সত্যি।

(খ) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত উক্ত বকেয়া অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ
বিদ্যুতের দাম বাবদ - ৪৫৮.২৯ কোটি টাকা
অনাদায়ের কারণে জরিমানা বাবদ (এল.পি.এস.সি) ৫৫ কোটি টাকা
মোট - ৫১৩.২৯ কোটি টাকা

(গ) উক্ত অর্থ আদায়ের ব্যাপারে রাজ্য সরকার সি.ই.এস.সিকে বেশ কয়েকবার অনুরোধ জানিয়েছে। অতিরিক্ত জ্বালানী সারচার্জ আদায়ের জন্য সরকারি নির্দেশ দেওয়া হয়েছে। এ ছাড়া বিদ্যুতের মূল্য বৃদ্ধি বাবদ ২৯৫.৫৫ কোটি টাকা আদায়ের অনুমতি দেওয়া হয়েছে যাতে সি.ই.এস.সি পর্ষদের

প্রাপ্য মিটিয়ে দিতে পারে।

**কর্মবিনিয়োগ কেন্দ্রে নামকরণ নথিভুক্ত**

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০২) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায়ঃ** কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম নথিভুক্ত করার জন্য রেশনকার্ড থাকা বাধ্যতামূলক; এবং

(খ) সত্যি হলে, যাঁদের রেশনকার্ড নেই তাঁরা কী পদ্ধতিতে নাম নথিভুক্ত করবেন?

**কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্নই উঠে না।

**Power Generation**

*466. (Admitted Question No. *979) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) the quantity of power generated in the State daily at present; and

(b) the total quantity required for consumption of power in the State per day?

**Minister-in-Charge of Power Department :**

(a) The average per day generation of Power in West Bengal without considering Central sector & DVC-stations in the State and also captive generation was 44.87 MU during the year 1998-99.

(b) The total quantity of Power required for consumption in the State per day excluding the consumers in the State under

DVC and consumers having captive units was 54.56 MU during the year 1998-99.

**অ্যাম্বুলেন্সের জন্য জ্বালানি**

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭) **শ্রী কমল মুখার্জি :** কর্মচারী রাজ্য বিমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে ই.এস.আই. হাসপাতালের অ্যাম্বুলেন্সগুলির জন্য জ্বালানি ক্রয়ের মাসিক বরাদ্দ নির্দিষ্ট;

(খ) সত্যি হলে, উক্ত বরাদ্দ বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত বৃদ্ধির পরিমাণ কত?

**কর্মচারী রাজ্য বিমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) না, নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

**প্রযুক্তি প্রদর্শন-কেন্দ্র**

*৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল :** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দেশের বিভিন্ন প্রতিষ্ঠানের গবেষণালব্ধ প্রযুক্তি প্রদর্শনের জন্য প্রস্তাবিত তিনটি প্রযুক্তি প্রদর্শন কেন্দ্র রাজ্যের কোথায় কোথায় স্থাপিত হবে?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বিষয়টি এখনও আলোচনা স্তরে রয়েছে। কোথায় কোথায় স্থাপন করা হবে সেই বিষয়ে কোনও সিদ্ধান্ত এখনও নেওয়া হয়নি।

**মৎস্যজীবীদের বিমা প্রকল্প**

*৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪) **শ্রী আবু আয়েশ মণ্ডল :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ রাজ্যে মৎস্যজীবীদের জন্য গোষ্ঠী বিমা প্রকল্প চালু করা হয়েছে।

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পটি কবে থেকে চালু হয়েছে এবং;

(গ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত মোট কতজন মৎস্যজীবীকে এই প্রকল্পের আওতাভুক্ত করা হয়েছে?.

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্যি।

(খ) ইংরাজী ১৯৮৪-৮৫ সাল থেকে এই বিমা প্রকল্পটি এ রাজ্যে চালু আছে।

(গ) ১,৫২,৩৮০ জন মৎস্যজীবীকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত এই প্রকল্পের আওতাভুক্ত করা হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion. from Shri Pankaj Banerjee, on the subject of deterioration of law and order situation in Calcutta.

Subject matter of the Motion relates to day to day administration of the Government and does not call for adjournment of the Business of the House.

The member may invite attention of the Minister concerned through Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my consent to all the Motions

The Member may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely.

After the incident of killing 4 member of a family at Behala another murder has taken place at Mainak apartment under Kareya Police Station which has created an atmosphere of insecurity. Lina Sen a model was found dead in flat no. 906, Mainak apartment whose door was locked from outside who was found dead in her flat. Such incidents in Calcutta has become a daily affair which proves the detoriaration of law and order.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received two notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| (i) Reported presence of a fictitious doctor at Paediatric Department of S.S.K.M. Hospital, Calcutta | : | Shri Pankaj Banerjee |
| (ii) Reported devastating fire at 1. India Exchange Place. Calcutta on 4.7.99 | : | Shri Ashok Kumer Deb. Shri Sailaja Kumar Das. Shri Saugata Roy. Shri Deba Prasad Sarkar & Shri Sudhir Bhattacharjee |

I have selected the notice of Shri Ashok Deb, Shri Sailaja Das, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar and Shri Sudhir Bhattacharjee on the subject of Reported devastating fire at 1, India Exchange Place, Calcutta on 4.7.99.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 8th July, 1999.

[12-10 — 12-20 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Power Department to make a statement on the subject of exorbitant fuel surcharge levied by the CESC. Ltd., in electric bill.

(Attention called separately by Shri Abdul Mannan, Shri Kripa Sindhu Saha and Jointly by Shri Rabin Deb, Shri Padmanidhi Dhar on the 1st July, 1999.)

**Dr. Sankar Kumar Sen :** Sir, I rise to make the following Statement on fuel surcharge (current & arrerars) being collected by CESC Ltd for its consumers in Calcutta and suburban areas and also on burden on consumers due to defective Meter Reading by CESC Limited.

### FUEL SURCHARGE

**(I) Reason for increase of fuel cost during any year is calculated on the basis of :**

a. Station Heat Rate and calorific value of coal used.

b. Increase in cost of coal.

c. Cost of freight charges for carrying coal from pit heads to the Power Stations.

d. Cost against coal handling.

As such any increase in the cost of coal & freight charges, and expenses against coal handling increases fuel cost from which fuel

surcharge for the year is computed.

**(II) Methodology of Computation of Fsc :**

For any financial year, utilities are allowed first to charge Fsc **on a provisional basis,** based on the rate of previous year. On completion of the said financial year and finalisation of audit and AGM, the provisional Fsc is modified to Final Fsc. Hence, there will always be a component to be realised from the consumers as arrear Fsc.

For example, for CESC Ltd, the provisional Fsc for the year 1998-99 have been set at 59 paise/U. Final Fsc will be computed as soon as the audited a/cs of CESC are accepted in its next, AGM, and also when the final Fsc of WBSEB (from which CESC buys a quantum of power) is finalised. Final Fsc of WBSEB in turn can only be computed when the final Fscs for NTPC, WBPDCL, DVC and DPL are finalised for the said year.

**(III) History .**

From April, 1992 CESC on its own Calculation charged Fsc amounting 7.5 paise P/U from the consumption month Sept. 92. Arrear fuel surcharge from 4/92-8/92 at the rate of 7.5 Paise P/U was levied by CESC, and realised in three consecutive instalments. On receipt of complaints, Department of Power appointed a 4-man Committee with Shri D. Bandyopadhyay, Prof. D. K. Bose, Shri Kalyan Bose as Members and Chief Electrical Inspector as Member-Convener.

The Committee submitted its first report late 1993 allowing an increase of fuel cost from 86 Paise P/U to 93.5 Paise P/U. On receipt of representation from CESC Ltd, the 4-man Committee reviewed its recommendation, and Power Department keeping in view upward revision allowed by the 4-man Committee and also the prevailing increase fuel and railway freight allowed a fuel cost of 99 Paise P/U.

Tariff revision in April, 1993 merged fuel cost of 86 Paise with energy charge and the Deptt. vide G.O. No. 459-Power dt. 01.8.96 allowed fuel surcharge as below :

15.18 Paise P/U for 1992-93

18.76 Paise P/U for 1993-94 and

22.31 Paise P/U for 1994-95

CESC Ltd. challenged the quantum of merger of 86 paise, and a one-man Committee with Prof. D. K. Bose was constituted on 30-01-97 by the Power Department. The Committee submitted its report in August, 1997 recommending a refund, which on further representation from CESC Ltd. allowed to increase in fuel surcharge as below

1993-94 - 18.76 Paise P/U Modified to 24.35 Paise P/U

1994-95 - 22.31 Paise P/U Modified to 29.63 Paise P/U

1995-96 - 23 Paise P/U Modified to 33.62 Paise P/U and

G. O. SP 36 dt. 24-04-98 was issued by the Power Department

Increase in the cost of coal and railway freight by roughly 8% up to 14-07-96 for Grade A, B and C over 1993-94 price and a further increase of roughly 33% over 1993-94 cost between 15-07-96 to 19-10-96 further increase of roughly 49% above 1993-94 value, between 20-10-96 and 30-03-97 forced Power Department to allow a fuel surcharge (Provisional) of 45 Paise P/U in 1996-97 and a final 48 Paise P/U for that year.

For 1997-98 financial year there had been a further increase of coal cost and CESC was allowed provisional fuel surcharge up to [illegible] Paise P/U which was finalised at the same value. For 1998-99 [illegible] Department have allowed a provisional fuel surcharge of 59 Paise P/U

due to a further hike in coal cost from 9/98 to 12/98 which will be finalised as soon as relevant data from the utility are received by the Deprtment.

Side-by-side hike in basic railway freight was as below :

1996-97 - Approx. 10% over previous year.

1997-98 - Approx. 12% over the previous year.

1998-99 - Approx. 5.6% over the previous year.

Power Department has allowed a provisional FSC of 60 Paise P/U to CESC Ltd. for the year 1999-2000.

Arrear of FSC on account of 1997-1998 for LT consumers at the rate of 14 paise per unit for consumption in twelve months of 1997-1998 is being collected in twelve instalments w.e.f. February, 1999 upto January, 2000. Also, arrear FSC on account of 1998-1999 (for 10 months from April, 1998 to January, 1999) consumption of LT consumers at the rate of 14 paise per unit is being collected in four equal monthly instalments with effect from May, 1999 to August, 1999. For H.T. consumers, collection of such arrear FSC at the same rate and instalments for the same period of the two years (1997-98 & 1998-99) w.e.f. January, 1999 to December, 1999 in respect of 1997-98 and from April, 1999 to July, 1999 in respect of 1998-99.

It has, thus, been shown above that the main reasons behind the increase in FSC have been frequent and massive hikes in price of coal and railway freight due to the policy of Government of India. The main issue should, therefore, be raised at the national level. It has also been shown above that after these hikes in coal price and railway freights, FSC as being collected has been, as per the existing rules, correct. However, due to delays in decision relating to the Committee Reports etc., the resulting burden of arrear FSC at the present point of time has become significant.

The Government has, therefore, taken a decision to ask the CESC to provisionally reduce the existing rate of arrear FSC from 46 paise per unit to a substantially lower level of around 23 paise per unit, with appropriate phasing of instalments, with effect from July 1, 1999. This will relieve the burden of the common consumer to a great extent. However, the critical issues relating to hikes in coal price and railway freight should be resolved at the national level without any further delay.

IV) Additional Information.

There is always a dispute between the coal supply companies and the power utilities on the grade of coal supplied, and the power utilities lodge complaints for grade slippage WBSEB and WBPDCL through persistent negotiation with coal companies have been able to obtain the refund on grade slippage which has been and will be passed over to SEB's consumers through reduction of fuel surcharge.

V) Meter Reading

CESC Ltd. prepares monthly consumer bills on the basis of meter reading recorded monthly Rate of complaints relating to defective meter reading is not very high so far as record says in Chief Electrical Inspector's office. It has been ascertained from CESC that it has also not received a very large number of complaints from the consumers. In case, any consumer lodges any complaint to C.E.I., West Bengal, action is taken by the office Power Department has also instituted a grievance cell which interalia looks after all complaints of consumers.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে তথ্য দিলেন সেটা থেকে আমরা কিছু জানতে পারলাম। এটা সি.ই.এস.সি.-র তৈরী একটা স্টেটমেন্ট, যেটা খবরের কাগজেও বলেছে, সঞ্জীব গোয়েঙ্কা যেটা বাইরে বলেছে, যেটা মন্ত্রী মহাশয় এখানে পড়ে শোনালেন। এটা আলাদা কিছু নয়। খবরের কাগজে আমরা এটা বারে বারেই দেখেছি। আজকে দেখছি ফুয়েল সারচার্জ কয়েক বারই বাড়ানো হয়েছে উনি কতগুলি উদাহরণ দিলেন ইয়ার ওয়াইজ এত পয়সা বেড়েছে। কিন্তু কনজিউমাররা যেটা বলছে

যে ১৪ই জুলাইয়ের আগেও আমাদের ৪০ পয়সা পার ইউনিট করে দিতে হত।

তার আগে দিতে হ'ত ৪০ পয়সা করে পার ইউনিট। ১৪ জুলাই-এর পরে স্টেট গভর্নমেন্ট বাড়ালে পাঁচ পয়সা পার ইউনিট। হ'ল ৪৫ পয়সা পার ইউনিট। তার পর ৪-ঠা ফেব্রুয়ারি আবার একটা স্টেট গভর্নমেন্ট অর্ডার করলেন এবং তাতে সি.ই.এস.সি.-কে ১৪ পয়সা বাড়ানোর অনুমতি দিলেন। সেটা হ'ল ৫৯ পয়সা পার ইউনিট। তারপর গত মে মাসে বোধ হয় ১ পয়সা করে বাড়াতে বললেন। এইভাবে ফেজে ফেজে বাড়িয়ে এটাকে দাঁড় করালেন ৬০ পয়সা পার ইউনিটে। এই যে স্টেট গভর্নমেন্ট পার্মিশন দিলেন সি.ই.এস.সি.-কে বিভিন্ন ফেজে বাড়াবার জন্য তা কিসের ভিত্তিতে তারা দিলেন? কি রিপোর্টের ভিত্তিতে দিলেন? কারণ আমরা এর আগে দেখেছি যে, দেবকুমার বসুকে দিয়ে যে ওয়ান ম্যান কমিটি করা হয়েছিল তাতে প্রায় ১০০ কোটি টাকার মতো ফুয়েল সার-চার্জ ফেরত দেবার কথা বলা হয়েছিল। স্যার, আমি এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি এই কারণে যে এস.ই.বি. ফুয়েল সার-চার্জ ফেরত দিয়েছে কনজিউমারদের। কিন্তু সি.ই.এস.সি. দেয়নি। দেবকুমার বসুর রিপোর্টের পর যখন মানুষ ফুয়েল সার-চার্জ ফেরত পাবেন বলে আশা করছেন তখন আবার একটা কমিটি 'ব্যাটলিবয়'-কে দিয়ে করলেন যাদের এই সম্বন্ধে কোনও অভিজ্ঞতা নেই এবং গোয়েঙ্কাদের রেকমেন্ডেশন অনুযায়ী করলেন। . .

**Mr. Speaker :** Mr. Mannan, you can ask one question for clarification. When the rule was amended, Mr. Gyan Singh Sohan Pal was in the committee. When the rule was amended the suggestions came that after hearing the Minister, the member should be allowed to put one question for clarification.

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, কোয়েশ্চেন পুট তো উত্তরের ভিত্তিতে করতে হবে। কত পাতার উত্তর দেখছেন তো স্যার। যাইহোক, এই যে বারবার বাড়ানো হ'ল, কিসের ভিত্তিতে? আজকে যে ২৩ পয়সা পার ইউনিট কমাবার কথা বললেন, এরিয়ার যা আছে তা থেকে ২৩ পয়সা পার ইউনিট করাবার কথা বলেছেন লাস্টে। এই ২৩ পয়সা কিসের ভিত্তিতে নির্ধারণ করলেন? একটা জিনিস এই হাউসে বারবার দেখা যাচ্ছে, আজকে সরকার পক্ষ থেকেও দিয়েছেন, আমরা দিয়েছি, বাইরেও এই নিয়ে অনেক আন্দোলন হচ্ছে, এই ইস্যুটাকে নিয়ে। আজকে কয়েক লক্ষ মানুষ এতে ক্ষতিগ্রস্ত। স্যার, অতীতে অন্যান্য জায়গায় হয়েছে, পার্লামেন্টে হয়েছে, আজকে মাননীয় মন্ত্রী, আপনার নেতৃত্বে একটা পরিষদীয় কমিটি করে ফুয়েল সার-চার্জ বাড়াবার যৌক্তিকতা

আছে কিনা বিচার করে দেখা হোক। কারণ, দেবকুমার বসুর রিপোর্ট গোয়েঙ্কারা মানেনি এবং তাদের মনোমতো বাটলিবয় কোম্পানিকে দিয়ে একটা ব্যবস্থা করে, গোয়েঙ্কারা যা বলেছে তাই বলানো হয়েছে এবং আজকেও দুর্ভাগ্য যে বিবৃতি দেওয়া হয়েছে একদম খবরের কাগজে গোয়েঙ্কারা যা বলেছেন তাই। তাই আপনাকে জিজ্ঞাসা করছি যে, কিসের ভিত্তিতে এইভাবে বার বার বাড়ানোর অনুমতি দিয়েছেন? আবার, কিসের ভিত্তিতে ২৩ পয়সা কমাবার রিকোয়েস্ট করছেন এবং কেন পরিষদীয় কমিটি করার সুপারিশ করবেন না স্পিকারের কাছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ধন্যবাদ। আপনারা যদি আমার হিসাবটা দেখেন—আমি নিজেও সি.ই.এস.সি.-র কনজিউমার। আমি আমার বিল থেকে এখানে ১৯৯১ থেকে ১৯৯৯ পর্যন্ত রেকর্ড করে নিয়ে এসেছি। আপনারা দেখবেন, ১৯৯৬ থেকে আপনি যেটা বললেন, রাইট। ৪৫ পয়সা থেকে বাড়ানো হ'ল ৫৯ পয়সা। এপ্রিল '৯৬ থেকে মার্চ '৯৭-এক বছর। '৯৬-'৯৭ ইয়ারে ৪৫ পয়সা ছিল। আমরা ১৯৯৭ সালের মাঝা-মাঝি সময়, কেননা আমাদের অ্যাকাউন্টস দরকার হয়। আমি এক্সপ্লেন করেছি, আমরা ওটাকে ফাইনালাইজ করলাম ৪৮-এ। এবারে ৪৫-টা হ'ল কেন? ২৬ থেকে ৪৫ হ'ল কেন? ১৯৯৬-৯৭ সালে ২৬ ছিল সেখান থেকে ৪৫ হ'ল। আমি এক্সপ্লেন করেছি যে আমাদের কয়লার দাম কিভাবে বেড়েছে। ১৯৯৬-৯৭ সালে তিনবার কয়লার দাম বেড়েছে। আমার কাছে ডিটেইলস আছে আপনারা দেখতে পারেন। পরিষদীয় কমিটি খুব ভালো হবে। তবে এই ক্যালকুলেশন কিন্তু আমি করেছি। ২৬ থেকে ৪৫ হওয়ার যে ক্যালকুলেশন সেই ক্যালকুলেশন ফাইলে আমার নিজস্ব ভাবে করা। স্টেশন হিট রেন্ট এবং কয়লার যে হিট ক্যাপাসিটি অর্থাৎ এত কে.জি.-তে এত হিট হয়, এটা একটা আইটেম। সেটা ক্যালকুলেশন করে আমি নিজে এটা ২৬ থেকে ৪৫-এ বাড়িয়েছি।

সেই খাতা আপনারা দেখতে পারেন, সাবজেক্ট কমিটি দেখতে পারেন, ওপেন। ইনফ্যাক্ট সি.ই.এস.সি. কিন্তু এটা চ্যালেঞ্জ করেছে। সি.ই.এস.সি. অনেক বেশি চেয়েছিল, সেখানে আমার ডাইরেকটিভ ছিল যে, তারা এসে আমার ক্যালকুলেশন দেখতে পারেন। এস.ই.বি.ও বলেছিল স্যার আমাদের বড় কম হয়ে গেল। তোমরা এসে দেখ আমার হিসেবের মধ্যে বা আমার থিয়োরির মধ্যে যদি কোথাও ভুল থাকে তাহলে আমি মেনে নেব। সেটা কিন্তু হয় নি। ৪৫ পয়সা হল ৩ বার। ১৯৯৭ সালে ও ১৯৯৮ সালে কয়লার দাম বেড়েছে, আপনারা এটা ভাল করে দেখুন। ১৯৯৭-৯৮ তে ২ বার বেড়েছে। ৪.৯৭ থেকে ৯.৯৭ পর্যন্ত একবার এবং ৯.৯৭ থেকে ৮.৯৮ পর্যন্ত আরেকবার কয়লার দাম বেড়েছে। এখানে আমি লিপিবদ্ধ করেছি। পাশাপাশি রেলওয়ে ফ্রেট বেড়েছে ১২ পারসেন্ট। তাতে হল কি ঐ ৪৫ টা আমরা যখন ১৯৯৬-৯৭ তে ৪৫

করলাম, প্রভিশনাল আমরা কিন্তু ১৯৯৮-৯৯ তে বলেছিলাম ৪৫। কারণ আমাদের ক্যালকুলেশনের সঙ্গে একটা অর্ডার বের করতে টাইম লাগে। এই ৪৫টা ৫৫ হল প্রথমে যখন ১৯৯৭-৯৮ তে ওরা এটা বাড়িয়ে দিল কয়লার দাম রেলওয়ে ফ্রেট, তখন ৫৯ হয়ে ফাইনালে ৫৯ এ আটকে গেল। এখানেও কিন্তু সি.ই.এস.সি. আমাদের কাছে প্রটেস্ট করেছে। এইবার এই ৫৯টা কিন্তু চলছে। এই ৫৯টা কিন্তু প্রভিশনালি ১৯৯৮-৯৯ তে চলছে এবং এ ব্যাপারে ফাইনালটা হবে। তবে একটা কথা বলে রাখি জানুয়ারি ৯৯ থেকে কয়লার দাম কমেছে। ফুয়েল সারচার্জ—স্টেট গভর্নমেন্ট তাদের রি.ই.সেস্ ও পি.ই.সেস্ তুলে নিয়েছে, কয়লার দাম কমেছে। সুতরাং ১৯৯৮-৯৯ তে যখন আমরা ফাইনালাইজ করব, তার এফেক্ট আসবে জানুয়ারি, ফেব্রুয়ারি, মার্চ এই ৩ মাসের জন্য। স্যার, আমি মাননীয় আবদুল মান্নান মহাশয়কে সম্মান জানিয়ে বলছি যে আমার ক্যালকুলেশন ফাইলে করা আছে। সাবজেক্ট কমিটি বা এনি কমিশন ক্যান্ সি ইট্। তাঁরা দেখতে পারেন ১৯৯৬-৯৭ থেকে ফুয়েল সারচার্জ।

[12-20—12-30 p.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী এক জায়গায় বলেছেন যে বর্তমান যা রেট আছে তার থেকে ২৩ পয়সা রিডিউস করার জন্য রিকোয়েস্ট করবেন। কিন্তু রিকোয়েস্ট করাটাতো ইজি ব্যাপার, সেটা কোনও ব্যাপার নয়। কিন্তু রিকোয়েস্ট যদি তারা না শোনে তাহলে তাদের বাধ্য করার জন্য কিছু করতে পারবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** প্রবলেমটা আপনারা অনেকেই জানেন না যে, ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট ... (গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** সংসদীয় কমিটির ব্যাপারে বললেন। যদি আপনি করেন তাহলে আমার কোনও আপত্তি নেই।

**মিঃ স্পিকার ঃ** আমার করার কিছু নেই।

## Presentation of the Fifty-first Report of the Committee on Public Undertakings (1998-99)

**Shri Ranjit Kundu :** Sir, I beg to present the Fifty-first Report of the Committee of Public Undertakings, 1998-99 on the South Bengal State Transport Corporation of the Transport Department on the Report

of the Comptroller and Auditor General of India (Commercial) for the year ended on 31st March, 1993 (Paragraph Nos. 30.4.1.3C.5, 3C.6,3C.6(C), 3C, 7, 3C, 7.5, 3C.7.6, 3C.8, 3C.9.3C. 12 and 3C.12.1).

**Presentation of the Nineteenth Report of the Committee on Subordinate Legislation, 1998-99.**

**Shri Biswanath Mitra :** Sir, I beg to present the Nineteenth Report of the Committee on Subordinate Legislation, 1998-99.

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি ঠিক রিকোয়েস্ট বলিনি। আমি আমার বিবৃতিতে বলেছি,—টু আস্ক সি.ই.এস.সি.। যদিও এটা আমাদের জানা দরকার, অনেকেই জানেন না যে, ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট ১৯৪৮ এবং ১৯৫৬ বা ইন্ডিয়ান ইলেকট্রিক অ্যাক্ট ১৯১০ জানুয়ারি গভর্নমেন্টের কোনও পাওয়ার নেই। রাজ্য বিদ্যুৎ পর্ষদই বলুন, বা আমাদের ডি.পি.এল.-ই বলুন অথবা সি.ই.এস.সি-ই বলুন, এদের কারও সম্বন্ধেই গভর্নমেন্টের কোনও পাওয়ার নেই, অ্যাক্টে কোনও পাওয়ার দেয়নি। অ্যাক্ট বলছে, লাইসেন্সী অথবা পর্ষদ, তারা নিজেরা সেট্ করবে, অ্যাট দি এন্ড অব দি ইয়ার গভর্নমেন্ট তা দেখবে একটা লেভেলের ওপরে প্রফিট করেছে কিনা। করে থাকলে তা ফেরত দিতে হবে এবং কিভাবে ফেরত দিতে হবে তাও বলে দিয়েছে। ইন দি ইন্টারেস্ট অব দি পিপ্‌ল এটাই আমরা দেখে থাকি। আসল জায়গাটার কিন্তু অ্যাক্ট ওদের পুরো ফ্রিডম দিয়েছে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে স্টেটমেন্ট দিয়েছেন তাতে তিনি উল্লেখ করেছেন যে, ডাব্লু.বি.এস.ই.বি. এবং ডাব্লু.বি.পি.ডি.সি.এস. কোল সাপ্লাই-এর ক্ষেত্রে সেভ চেঞ্জ হলে আলোচনার মধ্যে দিয়ে সেটার মীমাংসা করে এফ.এস.সি. ঠিক করে দিতে পারছে। কিন্তু সি.ই.এস.সি.-র ক্ষেত্রে সেটা প্রযোজ্য হচ্ছেনা কেন, এটাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। তিনি তাঁর স্টেটমেন্টে বলেছেন, রেলওয়ে ফ্রেট বাড়ার জন্য এবং কোনও প্রাইস হাইক্-এর জন্য সি.ই.এস.সি.-র ক্ষেত্রে এফ.এস.সি. বেড়েছে। যদি ডাব্লু বি.এস.ই বি এবং ডাব্লু বি.পি.ডি.সি.এল. আলোচনার মাধ্যমে একটা জায়গায় উপনীত হয়ে কন্‌জিউমারদের টাকা ফেরত দিতে পারে, তাহলে সি.ই.এস.সি. কেন তা করবে না? অ্যাডিশনাল ইনফরমেশন হিসাবে মন্ত্রী যেটা বলেছেন, সেটার পরিপ্রেক্ষিতেই আমি প্রশ্ন রাখছি। আমি জানতে চাইছে, এ ক্ষেত্রে গভর্নমেন্টের কোনও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার সুযোগ আছে কি? এ বিষয়ে তিনি সি.ই.এস.সি.-র সঙ্গে কোনও আলাপ-আলোচনা করছেন কি? আর ন্যাশনাল

লেভেলে যে ফ্রেট হাইকিং-এর অসুবিধার কথা উল্লেখ করেছেন, সে বিষয়ে সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে আলোচনা করার কি ব্যবস্থা তিনি তাঁর ডিপার্টমেন্ট থেকে নিয়েছেন, সেটাও আমাদের জানান।

**মিঃ স্পিকার ঃ** মিঃ দেব, আপনি পরে লিখিত অনুমতি চেয়ে চিঠি জমা দেবেন; আগে তা দেননি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই ডিসপুটটা আমি একটু বোঝাবার চেষ্টা করি। কয়লার আট'টা গ্রেড আছে—এ, বি, সি, ডি, ই, এফ, জি, এবং এইচ্। কোন কোম্পানিগুলি বেশিরভাগ সময়ই নিজেদের ইচ্ছেমতো কয়লা সাপ্লাই করে। আমরা হয়ত এস.ই.বি.-র জন্য 'সি' গ্রেড কোল চাইলাম, আমাদের দেয়া হ'ল 'ই' গ্রেডের কয়লা। ডাব্লু.বি.পি.ডি.সি.এল. কোল কোম্পানির কাছে 'সি' গ্রেডের কয়লার জন্য দায় জমা দিল, তাদের সাপ্লাই করা হ'ল 'ই' গ্রেডের কয়লা। তারপর এই বিষয়ে কোল কোম্পানির সঙ্গে, সে ইস্টার্ন কোল্ড ফিল্ড বলুন, সার্দাণ কোল্ড ফিল্ড বলুন, তাদের সঙ্গে আলাপ-আলোচনার মাধ্যমে একটা জায়গায় আসা হয়। এ বিষয়ে নিয়ম হচ্ছে, প্রথমে কমপ্লেন দিতে হবে যে,—তোমরা আমাদের কাছ থেকে বেশি নিয়েছো। আমাদের পাওনা ছিল 'সি' গ্রেড কয়লা, দিয়েছে 'ই' গ্রেড কয়লা। অথচ দাম নিয়েছে 'সি' গ্রেডের। এই ডিসপুট অনেক দিন ধরে চলে, পরে মিটমাট হয়। এই রকম মিটমাটের ফলে ডাবলু বি.এস.ই.বি. বেশ কিছু টাকা ফেরত পেয়েছে। তাদের ১৯৯৭-৯৮ সালে ফুয়েল সারচার্জ ছিল ৫০ পয়সা। ১০/৯৭ থেকে ৩/৯৮ পর্যন্ত তারা ৬ পয়সা কমিয়ে ৪৭ পয়সা করেছিল। ১৯৯৮-৯৯ সালে ৪৭ পয়সাই রেখেছিল। ১৯৯৯-২০০০ সালে ৩ পয়সা বাড়িয়ে ৫০ পয়সা করা হয়েছে। ফলে কন্‌জিউমাররা একটা লাম্প টাকা ফেরত পেয়েছে। কারণ আইনের প্রভিশন বলছে, এই টাকা কন্‌জিউমারদের ফেরত দিতে হবে। কিন্তু এ বিষয়ের সি.ই.এস.সি.-র চিত্রটা আমার কাছে নেই। আমাদের পাওয়ার সেক্রেটারি সি.ই.এস.সি.-র কাছে এই প্রশ্নটা তুলেছেন। দু' এক দিনের মধ্যেই ওদের কাছ থেকে চিত্রটা আসবে—'৯১ সালের ফার্স্ট এপ্রিল থেকে কতগুলো ক্লেম সাবমিট করেছে এবং কি উত্তর পেয়েছি।

ডিসপিউটের স্ট্যাটাস কি—আমার কাছে খবর এসেছে, ওরা অর্থাৎ সি.ই.এস.সি নাকি বলেছে গভর্নমেন্ট সাহায্য না করলে পাবো না। এর মধ্যে গভর্নমেন্ট আসে না। তোমাদের সঙ্গে ডিসপিউট, তোমরা এটা অ্যাক্রস দি টেবিল মিটিয়ে নাও। এস.ই.বিও গভর্নমেন্টের কাছে আসে না, পি.ডি.সি.এল-ও গভর্নমেন্টের কাছে আসে না, যদিও গভর্নমেন্টের সঙ্গে কানেকটেড। আমার মনে হয় এর সঠিক উত্তর আর দিন সাত-দশেকের মধ্যে দিতে পারব।

[12-30—12-40 p.m.]

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ মানুষ আবেদন করেও বিদ্যুৎ সংযোগ পায়নি। পর্ষদ থেকে বলা হয়েছে, মিটার কম থাকার জন্য পর্যাপ্ত বাড়িতে বিদ্যুৎ সংযোগ দেওয়া যাচ্ছে না। বর্তমানে যারা নতুন বিদ্যুৎ গ্রাহক তারা আবেদনপত্রের সাথে-সাথে কোটেশন মিটারের জন্য ৫০০ টাকা করে জমা দিয়েছে। কিন্তু মিটার দেওয়া হচ্ছে না। শর্ত নাকি, গ্রামে মিটার ছাড়া বিদ্যুৎ সংযোগ দেওয়া হবে না। অথচ কেন্দ্রীয় বিদ্যুৎ আইনে শর্ত আছে, মিটার ছাড়া বিদ্যুৎ সংযোগ দেওয়া যেতে পারে, তবে ৬ মাসের মধ্যে মিটার দিতে হবে আর মিটার না দিতে পারলে বিদ্যুৎ সংযোগ কেটে দেওয়া হবে। সেই মিটারের জন্য আজকে মানুষ বছরের পর বছর অপেক্ষা করছে। অথচ কেন্দ্রীয় বিদ্যুৎ আইন অনুযায়ী ৬ মাসের মধ্যে মিটার দিতে হবে বলা হচ্ছে। তা না দিতে পারলে বিদ্যুৎ সংযোগ কেটে দেওয়া হবে। আজকে এই হচ্ছে পশ্চিমবাংলার বেহাল অবস্থা। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন। আমি ওনার কাছ থেকে এর উত্তর দাবি করছি, মিটার ছাড়া যে বিদ্যুৎ দেবেন বলছেন সেটা কিভাবে দেবেন? যেখানে কেন্দ্রীয় বিদ্যুৎ আইনে বলছে, ৬ মাসের মধ্যে মিটার দিতে হবে। আমি এই মিটারের ব্যাপার নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতি দাবি করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৩০ সালে যে লবণ সত্যাগ্রহ হয়েছিল একথা আজ সবাই জানেন। যখন ডান্ডি অভিযানে মহাত্মা গান্ধীর নেতৃত্বে লবণ সত্যাগ্রহ হয়েছিল ঠিক সেই সময়ে মেদিনীপুর জেলার নরঘাটে লবণ সত্যাগ্রহ শুরু হয়, ১৯৩০ সালের ৬ই এপ্রিল। সেই ঐতিহাসিক স্থান নরঘাট থেকে কুলাপাড়া পর্যন্ত প্রথম উর্জা প্রকল্প ডঃ শঙ্কর সেন উদ্বোধন করেছিলেন। কিন্তু সেই নরঘাট থেকে কুলাপাড়া পর্যন্ত যে রাস্তা সেই রাস্তাটি—বহুদিন দাবি-দাওয়া সত্ত্বেও—এখনো পাকা রাস্তায় রূপান্তরিত হয়নি। তাই আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি, ঐ নরঘাট থেকে কুলাপাড়া পর্যন্ত রাস্তাটি পাকা রাস্তায় পরিণত করা হোক। ঐ রাস্তাটি পাকা রাস্তা হলে ভগবানপুরের সঙ্গে যোগাযোগের সুবিধা হয় এবং এ ছাড়াও এরফলে কোটবাড়, চৌখালী, বরোজ, চাকনান, দলবাড়, বলিবাড়, পায়রাচালী, পুরুষোত্তমপুর প্রভৃতি প্রায় ৫০টি গ্রামের যাতায়াতের উপকার সাধিত হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে লিখিত বয়ানটি পাঠ করলেন সেটা সি.ই.এস.সি কর্তৃপক্ষ লিখে দিয়েছেন এবং তিনি যেভাবে আজকে ২৩ পয়সা কমিয়ে দেবার জন্য আবেদন করেছেন তার মাধ্যমে এটাই প্রমাণিত হচ্ছে, গোয়েঙ্কার কাছে রাজ্যসরকার নিজেদের বিক্রি করে দিয়েছেন। গোয়েঙ্কা স্বীকার করলো ১০০ কোটি টাকা বেশি নেওয়া হয়েছে এবং এরজন্য কনজিউমাররা বারে-বারে প্রতিবাদ করেছে। আর আজকে মাননীয় মন্ত্রী মহাশয় বলে গেলেন কনজিউমাররা নাকি এর বিরুদ্ধে প্রতিবাদ করেনি—এটা অত্যন্ত দুঃখের

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পঙ্কজবাবু, আপনি একটা সাবজেক্ট দিয়েছেন আর বলছেন আর একটা। এটা হবে না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আমি আমার মূল বিষয়ে আসছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। যেখানে প্রত্যেকদিন তাদের ৭শো থেকে ৭৩৫টি বাস চালাবার কথা সেখানে তিনশোর বেশি বাস চলছে না। তার ভেতরে আবার শতকরা ১২ ভাগ বাস রাস্তায় চলতে চলতে অকেজো হয়ে যাচ্ছে এবং মাঝ রাস্তায় যাত্রীদের নামিয়ে দেওয়া হচ্ছে। যেহেতু সরকারি বাস সেইহেতু যাত্রীদের পয়সা ফেরৎ দেওয়া হচ্ছে না। একদিকে সরকার এক্ষেত্রে দায়িত্ব পালনে ব্যর্থ অপর দিকে যাত্রীদের পকেট কাটা চলছে। রাষ্ট্রীয় পরিবহণ ব্যবস্থা এই নৈরাজ্য অবিলম্বে দূর করার দাবি জানাচ্ছি।

**শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, শিয়ালদহ থেকে উত্তরবঙ্গে এবং গোটা ভারতবর্ষে রেল যোগাযোগের যে পথটি রয়েছে অর্থাৎ যে রেলপথটি রয়েছে সেটি হ'ল, হুগলি নদীর উপর দিয়ে নৈহাটি, ব্যান্ডেল হয়ে রেলপথে। এই রেলপথে একটি ব্রিজ আছে যার নাম জুবিলি ব্রিজ। ১৮৮৫ সালে এই ব্রিজটি তৈরি হয়েছিল। বর্তমানে এই ব্রিজটি অত্যন্ত আশঙ্কাজনক অবস্থায় রয়েছে, এর অবস্থা খুবই খারাপ। যে কোনও সময় বড় রকমের অ্যাকসিডেন্ট ঘটে প্রাণ ও ধনসম্পত্তি নষ্ট হতে পারে। রাজ্যসরকারের মাধ্যমে আমি তাই কেন্দ্রীয় রেল দপ্তরের প্রতি দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এই ব্রিজটির উপযুক্ত মেরামত করার জন্য অনুরোধ জানাচ্ছি এবং আজকের দিনের চাহিদার সঙ্গে সংগতি রাখার জন্য আর একটি নতুন ব্রিজ করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাগনান সাবস্টেশনের অধিন্যস্ত এলাকার গ্রামগুলিতে বিদ্যুতের চরম বেহাল অবস্থা। সন্ধ্যার দিকে একটু ঝড়, বৃষ্টি হলে এতোই পুরানো সাজসরঞ্জাম এবং পোল যে যেগুলি ক্ষতিগ্রস্ত হয় এবং তার ফলে সেখানে ১০/১২/১৪ ঘণ্টা বিদ্যুৎ থাকে না। আমার দাবি, সেখানে অবিলম্বে আর একটি নতুন সাব-স্টেশন করা হোক। কেন্দ্রীয় সরকারের নিয়ম অনুযায়ী ১০ কিঃ মিঃ মধ্যে নতুন সাব-স্টেশন করতে হবে। এখানে বাগনান এবং উত্তর ভাটোরা—এই ২৫ কিঃ মিঃ মধ্যে একটিই সাবস্টেশন। অবিলম্বে বাকসির হাটে একটি নতুন সাব স্টেশন করার দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের উলুবেড়িয়া হাসপাতালের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ১ কোটি ৫৯ লক্ষ টাকা মঞ্জুর হয়েছে। উলুবেড়িয়া হাসপাতালের পরিধি বাড়ছে। এখানে শুধু উলুবেড়িয়ায় নয়, যত অ্যাকসিডেন্ট কেস—পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর সব জায়গায় থেকে কেসগুলি এই উলুবেড়িয়া হাসপাতালে আসে এবং অ্যাডমিশন হয়। এখানে ডাক্তার কম, মেডিক্যাল, সার্জিক্যাল ওয়ার্ডে ডাক্তার কম, নার্স কম, স্টাফ কম। আমার অনুরোধ অবিলম্বে সেখানে ডাক্তারের সংখ্যা বাড়ানো হোক তা না হলে সেখানে যেভাবে রোগী বাড়ছে তাতে উলুবেড়িয়া হাসপাতালে রোগীদের চিকিৎসা করতে অসুবিধা হচ্ছে।

**শ্রী অশোককমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমার মেনশনের সাবজেক্টটা একটু চেঞ্জ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে ছিলেন, এখন চলে গেলেন। আমার মনে হচ্ছে, উনি মন্ত্রী নন, সি.ই.এস.সি'র একজন ম্যানেজার হতে পারেন কারণ হাউসে উনি সি.ই.এস.সি. যেটা লিখে দিয়েছে সেটাই পড়ে গেলেন। কলকাতার পাশেই আমার এলাকা। ওখানে নির্বাচনের সময় আপনাদের সরকারের নেতারা লাইট-পোস্ট ফেলে দিয়ে এসেছেন, কিন্তু কোনও কানেকশন হয়নি। যারা কানেকশন পেতে টাকা জমা দিয়েছেন, তিন-চার বছর হয়ে গেলো, তারা আজও কানেকশন পাননি। যাতে সেখানকার কনজিউমাররা অবিলম্বে কানেকশন পান তার ব্যবস্থা করবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[12-40—12-50 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বরানগর জুটমিল হঠাৎ করে ২রা জুলাই রাত সাড়ে নয়টা-দশটার সময় লক-আউট হয়ে গেছে, সাসপেনশন অফ ওয়ার্ক হয়েছে সেখানে। তার ফলে মিলের সাধারণ শ্রমিকদের মধ্যে একটা তীব্র অসন্তোষ

দেখা দিয়েছে, নেতৃত্বের উপর হামলা হচ্ছে। ফলে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে সেখানে। তার জন্য শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে মালিক পক্ষকে ডেকে যাতে ঐ লক-আউট তুলে নেওয়া হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে যা উল্লেখ করছি তার থেকে বোঝা যাবে রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি কোন জায়গায় গেছে। ই.সি.এল. ব্লাস্টিং করবার জন্য ডিনামাইট ব্যবহার করে। আজ থেকে সাত দিন আগে ই.সি.এল. থেকে চুরি হয়ে যাওয়া প্রচুর ডিনামাইট এবং জিলোটিন স্টিফ আমাদের জেলা ছাড়িয়ে পুরুলিয়ায় উগ্রপন্থীদের কাছ থেকে পাওয়া গেছে। আজকে সেখানে ঐসব বিস্ফোরক দ্রব্য প্রিজার্ভ করবার কোনও ব্যবস্থা নেই, রাজ্যে পুলিশি ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে গেছে। এরপর এসব জিনিস হাতঘুরে কোথায় গিয়ে পৌঁছাবে বলা যায় না। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ, অবহেলা না করে এসব ব্যাপারে গুরুত্ব দিয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার চন্ডীতলা ২নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত ডানকুনি, মনোহরপুর এবং মৃগালা—এই তিনটি গ্রাম পঞ্চায়েত এবং গরলগাছা গ্রাম পঞ্চায়েতের একাংশ বর্তমানে গ্রামীন চরিত্র অবলুপ্ত এবং বর্তমানে ঐ অঞ্চলগুলো সি.এম.ডি.এর.-র অন্তর্ভুক্ত হয়েছে। সেখানে জনসংখ্যা ক্রমবর্ধমান, এক লক্ষের উপর মানুষের বাস সেখানে। ডানকুনিতে একটি রেলওয়ে ইয়ার্ড রয়েছে, বড় বড় ফ্যাক্টরী—কোল কমপ্লেকস, থামসআপ, কোকাকোলা, মাদার ডেয়ারী রয়েছে। অসংখ্য মানুষের বাস সেখানে। ফলে ঐ এলাকা পঞ্চায়েত দিয়ে আর সামলানো যাচ্ছে না। সেখানে পয়ঃপ্রণালী, পানীয় জল ইত্যাদির সুষ্ঠু ব্যবস্থা করতে অবিলম্বে পৌরসভা করা দরকার। আমি এ-ব্যাপারে ব্যবস্থা নিতে মাননীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী দিলীপকমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা রায়গঞ্জ শহর। ঐ শহরে ১,৫৫,০৪৬ জন লোকের বাস। সেখানে পানীয় জলের ব্যবস্থা করতে পি.এইচ.ই. ৩টি রিজার্ভার করেছে, কিন্তু তার দ্বারা শহরের মাত্র ১৫-১৬ হাজার মানুষ জল পাচ্ছেন। বাকি মানুষজন পানীয় জল পাচ্ছেন না। স্বাধীনতা লাভের এত বছর পরেও একটি জেলা শহরের মানুষ পানীয় জল পাচ্ছেন না, কারণ সেখানে মাত্র ৩টি রিজার্ভার রয়েছে। ওখানকার পানীয় জলের সমস্যা মেটাতে অবিলম্বে সেখানে ৬-৭টি পাম্পহাউস বসানো দরকার। যে ৩টি রিজার্ভার রয়েছে তার যে

পাইপ-লাইন সেই পাইপ-লাইন দিয়ে বর্তমানে সাপ-ব্যাঙ বেরোচ্ছে। আমি এখানে উল্লেখ করতে চাই যে, এখানে এমন অবস্থার সৃষ্টি হয়েছে ১ লক্ষ, দেড় লক্ষ মানুষ জল পাচ্ছে না পারিবারিক কানেকশন নেই বলে। মানুষ বাড়িতে বাড়িতে জলের কানেকশনের জন্য হাহাকার করছে।

(এই সময়ে মাইক অফ হয়ে যায়।)

**শ্রী সুশীলকুমার বিশ্বাস:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যালয়ের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভার মধ্যে নদীয়া জেলার কৃষ্ণনগর ১ নং ব্লকে বীনপুর স্বামীজী বিদ্যাপীঠকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার জন্যে দাবি জানাচ্ছি। গভর্নমেন্ট কলেজগুলোর থেকে এগারো-বারো ক্লাশ তুলে দিচ্ছেন, ফলে ছাত্র ভর্ত্তির একটা বিরাট সমস্যা এসে পড়েছে। সুতরাং এই বীনপুর স্বামীজী বিদ্যাপীঠ স্কুলটিকে যদি উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করা যায় তাহলে আমার এলাকায় ছাত্র ভর্ত্তি সমস্যার সমাধান হবে।

**শ্রী রবীন্দ্রনাথ চট্টোপাধ্যায়:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এস ই বিতে যখন কোটি কোটি টাকার লোকসান হচ্ছে তখন কাটোয়াতে এস ই বির ডি ই অফিসের ডি ই অফিসার এবং অ্যাকাউন্টেন্টের কর্ম দক্ষতায় রাজস্ব আদায় ৬০ শতাংশ থেকে বেড়ে ১০৬ শতাংশ হয়েছে। কিন্তু বিদ্যুৎ চোরেদের দাবি এতোই সক্রিয় যে, ওই অফিসারদের জবরদস্তী বদলি করে দেওয়া হল। যেখানে সর্বত্র এস ই বি লোকসান করছে, সেখানে এই জায়গায় এস ই বির রাজস্ব বৃদ্ধি পেয়েছে। অথচ ওই অফিসার এবং অ্যাকাউন্টেন্টকে রাতারাতি বদলি করে দেওয়া হল। সুতরাং অবিলম্বে ওদেরকে ওই পদে বহাল করা হোক এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি কেন্দ্রীয় সরকার রেশন ব্যবস্থাকে পুরোপুরি বিপর্যস্ত করার চেষ্টা করছে। যারজন্য রেশন ব্যবস্থা চালু রেখে সমস্ত সাবসিডি উইথড্র করা হয়েছে। রেশনে ঠিকমতো কিছুই পাওয়া যাচ্ছে না। অবিলম্বে ডিস্ট্রিবিউশন সিস্টেমকে অধিগ্রহণ করুন। গত দু মাস ধরে রেশনে চাল গম তেল তো নেই, এখন আবার চিনিও নেই। আমরা জানি রেশনে চিনির দাম কম, কিন্তু কিছুদিন যাবৎ তা পাওয়া যাচ্ছে না। ঝিনঝিড়িয়া- পোল থেকে যে চিনি আসে তার একটা সমস্যা হয়েছে, সেই কারণে হাওড়াতে এফ সি আইয়ের একটা গোডাউন করার ব্যবস্থা করুন যাতে করে ঠিকমতো সব কিছু সরবরাহ হয়।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় প্রত্যুষবাবু যে রেশনিং ব্যবস্থার কথা উল্লেখ করেছেন আমিও সেই রেশন ব্যবস্থার কথা উল্লেখ করছি। আজকে রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। আপনি শুনলে আশ্চর্য হবেন যে, রেশনে চালের দাম ১০.৫০, সেই চাল খোলা বাজারে পাইকারী দাম ৯৬০ পয়সা। তারপরে গমের রেশনে দাম হচ্ছে ৮ টাকা, সেটা খোলা বাজারে পাইকারী দাম ৭ টাকা। আটা রেশনে ৯.২৫ দাম, সেটা খোলা বাজারে ৭.৫০, পামলীন তেল রেশনে দাম ৩৮ টাকা, সেটা খোলা বাজারে পাইকারী দাম ২৮ টাকা। সুতরাং খোলা ব্যজারের দাম রেশনের তুলনায় কম হওয়ার ফলে রেশনের দোকানে কেউ যাচ্ছে না। মহারাষ্ট্রে তামিলনাডুতে ভরতুকি দিয়ে রেশন ব্যবস্থাকে চালু রেখেছে। এরফলে ব্যারাকপুরের সাব কন্ট্রোল রেশনশপ ওনারস্ অ্যাশোসিয়েশন ফুড ডিপার্টমেন্টের সামনে আমরণ অনশনে ধর্না দিচ্ছে। এই যখন অবস্থা তখন এই বিভাগের মন্ত্রী কোথায় বেড়াতে চলে গেছেন। সুতরাং রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। অবিলম্বে এই রেশন ব্যবস্থার ব্যবস্থা নেওয়া হোক এই দাবি আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রীমতী মমতা মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র পুরুলিয়ার শহরাঞ্চলে লক্ষাধিক জনসংখ্যার বাস। সেখানে বস্তী এলাকা এবং অধ্যুষিত এলাকার দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী পরিবারের শিশুদের জন্য আই সি ডি এস প্রকল্প খোলার দাবি আমি জানাচ্ছি।

[12-50—1-00 p.m.]

**শ্রী আবদুস সালাম মুন্সিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকায় কালিয়াগঞ্জে ৩৪ নম্বর জাতীয় সড়কের সঙ্গে সংযোগকারী রাস্তা মাটিয়াড়ী এবং কাটোয়া বল্লভপাড়াঘাট ও কালিয়াগঞ্জ-এ ১০ কি.মি. করে ৩০ কি.মি. রাস্তা অত্যন্ত খারাপ। খুবই জনবহুল জায়গা, বহু মানুষ এর যাওয়া আসার ক্ষেত্রে অসুবিধা হয়। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ৩৪ নম্বর জাতীয় সড়ক থেকে মাটিয়াড়ী পর্যন্ত ১০ কি.মি., মাটিয়াড়ী থেকে কাটোয়া বল্লভঘাট ১০ কি.মি. রাস্তা, ৩৪ নম্বর জাতীয় সড়ক থেকে কালিয়াগঞ্জ ১০ কি.মি. রাস্তা মোট ৩০ কি.মি. রাস্তা অবিলম্বে মেরামত করা হোক। এই দাবি আমি রাখছি।

**শ্রী অসিতকুমার মালঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলায় রেশন ব্যবস্থা যেভাবে ভেঙে পড়েছে,

তাতে গ্রামের মানুষ আতঙ্কিত। ২ মাস ধরে ২৪ পরগনা ও বর্ধমানের কথা কাগজে দেখছি, এখন প্রতিটি জেলায় সপ্তাহে ১ দিন হয়ত গম চিনি পাওয়া যায়, মাসের বাকিদিনগুলিতে পাওয়া যায় না। এইভাবে দিনের পর দিন যেভাবে পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে তাতে সরকার যদি দৃষ্টি না দেয় তাহলে হাহাকার অবস্থা হয়ে যাবে। সবচেয়ে বড় কথা, রেশনে যে দামে মাল পাওয়া যায়, তার চেয়েও কম দামে খোলা বাজারে মাল পাওয়া যায়, তাই মানুষ মনে করছে সরকার হয়ত রেশনিং ব্যবস্থা তুলে দিয়ে অন্য কিছু করতে চাইছেন, তাই আমার একান্ত আবেদন এই বিষয়টি দেখার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**श्री राम जनम माझी :** आदरणीय डिपुटी स्पीकर सर, आपके माध्यम से पुलिस मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हुँ। सर, हमारे उलबेड़िया उत्तर केन्द्र के अन्तर्गत चेंगाइल स्टेशान के आस पास जो गरीव लोग रहते है। बिना किसी नोटिश के आर-पी-एफ और बंगाल पुलिस मिलकर उनके-जमी-झोपड़ी को उजाड़ दिए है। सर, इन गरीब लोगों को घर से बेघर कर दिया गया हैं। सर, इन लोगों को कहीं पुर्नवास की व्यवस्था किया जाए जिन्हे घर से बेघर कर दिया गया है। हजारो-हजार लोग बेघर हो गए है। इस ओर सरकार ध्यान दे।

**শ্রী সাধন পান্ডেঃ** আজকে বিদ্যুৎ এর সারচার্জ নিয়ে যে ঘোষণা হয়েছে, আমরা তাতে কেউ স্যাটিসফাইড নই। আমরা মনেকরি এটা ডিপার্টমেন্টের উচিত হয়নি। সি.ই.এস.সি. নিজের নূতন কোল কোম্পানি করেছে। শুনেছি ৩৫ পারসেন্ট-এ সেই কোল বিক্রি করছে বাজারে। আর এখানে অনেক তথ্য এসেছে যে কোল কি করে আসছে। আমার বক্তব্য হল, এইরকম করে মালিকদের সাহায্য না করে বস্তির মানুষ, গরিব মানুষ যারা টাকা দিতে পারছেনা, তাদের প্রতি দৃষ্টি দেওয়া দরকার। স্যার, এক একটা এরিয়ার কি? ফার্স্ট জুলাই থেকে বলেছে কনসেসান, কি করে হয়? পাঁচ বছরের এরিয়ার নিচ্ছে ইলেকট্রিক বিলে। স্যার, আমরা মনে করি এটা নিয়ে আলোচনা হওয়া দরকার। মন্ত্রীর উচিত, এখানে সবাইকে নিয়ে ডিবেট করা। পরিষদীয় কমিটি করে এখান থেকে আলোচনা করা দরকার। আমার মনে হয়, মমতার এই আন্দোলন ঐ আন্দোলনের ফলে আজকে এরা নড়ে চড়ে বসেছে, নাহলে নড়ে চড়ে বসতো না। ঐ দালালদের হাতে খেত। টাকা পয়সা লেনদেন এর এই পার্টি। স্যার, এরা গেছিলো বাংলাদেশে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্তঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা পশ্চাৎপদ এলাকার বস্তি

উন্নয়নের জন্য আমি এখানে আলোচনাটা করতে চাই। আমাদের পশ্চিমবাংলায় মফস্বল শহরে অনেক বস্তি রয়েছে। আমাদের মেদিনীপুর শহরে প্রায় ৫২টি বস্তি রয়েছে। সেই বস্তিগুলোতে আলো নেই, রাস্তা নেই, পানীয় জলের অভাব, স্যাঁতসেঁতে ঘরে সেখানে লোকেরা বাস করে। বামফ্রন্ট সরকার বলেছে বস্তি ব্যবস্থার উন্নতি করতে হবে এবং সরকারি খাস জমিতে যারা বসবাস করছে তাদের জমি দেওয়ার বন্দোবস্ত করবেন। কিন্তু এখনো পর্যন্ত তা হয়নি। আমাদের মেদিনীপুর শহরে গত ৩রা জুলাই বস্তি উন্নয়ন কমিটি ডেপুটেশান দিয়েছে, কিন্তু পৌরসভা উদাসীন, তারা কর্ণপাত করছে না। এই অবস্থার প্রতিকারের দাবি আমি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি একটা নোটিশ বার করে বলা হয়েছে এই রাজ্যের সতেরোটি সেতুর টোল ট্যাক্স বাড়ানো হচ্ছে। আমাদের মেদিনীপুর জেলায় রবীন্দ্র সেতু এবং শহিদ ক্ষুদিরাম সেতুর টোল ট্যাক্স পাঁচগুণ বৃদ্ধি করা হয়েছে। আবার একটা নোটিশ সম্প্রতি জারি করে বলা হয়েছে এই ট্যোল ট্যাক্স বৃদ্ধি স্থগিত রাখা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, পাঁচগুণ টোল ট্যাক্স যেটা সাময়িকভাবে স্থগিত রাখা হয়েছে, সেটা উইথড্র করা হোক।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দলে মমতার লোকজন আছে এবং তারা মমতার কথা বলেছে। তৃণমূল কংগ্রেসের একজন শ্রী দীপঙ্কর বিশ্বাস, ওরফে পলাশ, সে আলফা উগ্রপন্থীদের আশ্রয় দেবার জন্য জলপাইগুড়িতে ধরা পড়েছে। কুচবিহারে ২০ নম্বর ওয়ার্ডের উপ-নির্বাচনে সে তৃণমূলের প্রার্থী ছিল। আলফা উগ্রপন্থীদের সাহায্য করা এবং তাদের আশ্রয় দেবার তাকে গ্রেপ্তার করা হয়েছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে বলব, তৃণমূল কংগ্রেসের লোকেরা ঐ কামতাপুরী, বোড়ো এবং আলফাদের সঙ্গে যোগাযোগ আছে এবং উগ্রপন্থীদের তারা সাহায্য করছে। এদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের একটা গৌরবজনক অধ্যায় সৃষ্টি করেছে লিয়েন্ডার পেজ এবং মহেশ ভূপতি, তারা উইম্বলডন খেতাব জয় করেছে। আপনি জানেন স্যার, লিয়েন্ডার পেজ এর আগেও ফরাসি ওপেন খেতাব জয় করেছে। এই লিয়েন্ডার পেজ আমাদের কলকাতার গর্ব এবং সুলতান আহমেদের এলাকার লোক। লিজার রেমন্ডের সঙ্গে খেলে মিক্সড্ ডাবলস্ খেতাব লাভ করেছে এবং পলহারউইশ ও জারেদ পামারের সঙ্গে খেলে ডাবলস খেতাব জয় করেছে। এই দুটো খেতাব জয় করা একটা বিরল দৃষ্টান্ত এবং নতুন নজির সৃষ্টি করেছে। তার জন্য

তাদের অভিনন্দন জানানো হোক এবং আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে তাদের সম্বর্ধনা দেওয়ার ব্যবস্থা করা হোক।

[1-00—2-00 p.m.] (including adjournment)

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন দেব মহাশয় এখানে যা বললেন আমি তার সঙ্গে একমত। লিয়েন্ডার পেজ এবং মহেশ ভূপতি জুটি আমাদের দেশের মাথাকে আরও উচু করে দিয়েছে। আমরা বিধানসভার পক্ষ থেকে এই লিয়েন্ডার পেজ এবং মহেশ ভূপতিকে ধন্যবাদ জানাবার দাবি জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** মিঃ তপন হোড়, আপনি ইস্যু চেঞ্জ করেছেন। ভবিষ্যতে করলে বলতে দেবনা।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি ছাত্র জীবনে আমি টেনিস খেলেছি। আমি এই ব্যাপারটা জানি। ওরা খেলেনি। আমি টেনিস প্লেয়ার হিসাবে গর্বিত এবং ভারতীয় হিসাবেও গর্বিত। আজ ভারতবাসী হিসাবে এই হাউস থেকে লিয়েন্ডার পেজ এবং মহেশ ভূপতিকে কনগ্রাচুলেশন জানানো হোক আন্ডার ইয়োর লিডারশিপ। একটা ধন্যবাদসূচক প্রস্তাব পাঠিয়ে দেওয়া হোক। অনেক পাপকর্ম এই হাউসে হয়েছে, অন্তত একটা সুকর্ম হোক।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00—2-10 p.m.]

(After adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 69 & 72

### DEMAND NO. 69

**Mr. Deputy Speaker :** There are 62 cut motions to Demand no. 69. All the cut motions are in order and Members may now move their motions.

**Shri Nirmal Ghosh :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re. 1/-.

Shri Nirmal Ghosh
Shri Saugata Roy
Shri Pankaj Banerjee
Shri Ajoy De
Shri Ashok Kumar Deb
Shri Tapas Roy
Shri Shashanka Shekhor Biswas
Shri Sudhir Bhattacharjee
Shri Sanjoy Bakshi
Shri Tarak Bandyopadhyay
Shri Sankar Singha
Shri Kamal Mukherjee
Shri Deba Prasad Sarkar

: Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

## DEMAND NO. 72

**Mr. Deputy Speaker :** There are 10 cut motions to Demand No. 72. All the cut motions are in order and members may now move their motions.

Shri Shashanka Shekhor Biswas
Shri Ashok Kumar Deb
Shri Pankaj Banerjee
Shri Sudhir Bhattacharjee
Shri Kamal Mukherjee

: Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের পাওয়ার মিনিস্টার শঙ্কর সেন, একটা প্রিভিলেজ নোটিশ এসেছে স্যার, এক জায়গায় বলছে দু পাতাতে বলছে, এটা কোয়েশ্চেন অব প্রিভিলেজ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি নোটিশ দিয়েছেন, নোটিশ দিন তখন দেখব।

**শ্রী সুব্রত মুখার্জ্জি ঃ** আপনি শুনুন স্যার, দু নম্বর পাতাতে কি বলছে শুনুন "CESC Ltd. challenged the quantum of merger of 86 paise, and a one-man Committee with Prof. D. K. Bose was constituted on 30.1.97 by the Power Department. The Committee submitted its report in August, 1997 recommending a refund, which on further representation from CESC Ltd."

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু আপনি বসুন। অলরেডি মন্ত্রীর স্টেটমেন্ট এর উপর ৩১৯এ সৌগতবাবু নোটিশ দিয়েছেন ডিসকাশনের জন্য। তখন আলোচনা করবেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন, সুব্রত মুখার্জি আপনি বলুন কি বলবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমি খুব সংক্ষেপে বলছি, আমি দুটো জিনিস আপনার নোটিশে জানতে চাই। এটা ঠিক যে আপনি বলেছেন নোটিশ দিলে আলোচনা হবে, আমি আপনার সাথে এক মত, আপনাকে ধন্যবাদ। কিন্তু গুরুত্বপূর্ণ ব্যাপার হল এটা হাই মিসগাইড এবং মিস কোট করা হচ্ছে। যেখানে বলা হচ্ছে, আগে বলেছেন ডি.কে.কমিটি এরিয়ারের সুপারিশ করেছিল। "The committee submitted its report in August, 1997 recommending a refund স্যার, এখানে ক্যালকাটা কর্পোরেশনের ইলেক্‌ট্রিক সাপ্লাই কর্পোরেশন লিমিটেডের উপর বলা হচ্ছে তাদের অনুরোধেই ফুয়েল সারচার্জ করা হয়েছে। which on further representation from Calcutta Electric Supply Corporation Ltd. allowed to increase in fuel surcharge. কারেক্ট হল বাট্‌লিবয়ের সুপারিশে আবার নতুন করে সারচার্জ ইন্ট্রোডিউজ করা হয়েছে। এবং বাটলি্বয়কে আড়াল করার জন্যই সি.ই.এস.সির উপর চাপিয়ে দেওয়া হচ্ছে। রিটিন স্পীচে যদি এই জিনিস থাকে—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ওঁদের প্রোটেকশন দিতে পারেন এবং আপনার অধিকার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আইন বোঝেন, আপনি এর আগে কমিটি করতে চেয়েছেন।

**Mr. Speaker :** The minister made a statement on a Calling Attention motion notice given by certain members. Under the rule which

we have amended which allows those members who give notice to ask one question each for clarification. The minister made a statement. Questions were asked and the minister replied. If there is any question of privilege you have to give a notice. Debate cannot be allowed. Under the rule there is no provision for debate. If you feel there is breach of privilege you have to give a notice. So you give a notice. We will consider it. It cannot go on this way.

(এই সময় মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা এবং শ্রী তপন হোড় এবং আরও কয়েক জন মাননীয় সদস্য কিছু বলতে চেষ্টা করেন)

**Mr. Speaker :** Take your seat. Mr. Pankaj Banerjee, start your debate;

(তুমুল হইচই)

[2-10—2-20 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী ডঃ শঙ্কর সেন মহাশয় ১৯৯৯।২০০০ সালের বিদ্যুৎ বাজেটের জন্য যে ১,৯২৮ কোটি ৬৫ লক্ষ টাকার অনুমোদন পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট-মোশনের সমর্থনে কিছু বক্তব্য রাখছি। গত বছর উনি এই হাউসে ১,৫১৪ কোটি ৯৮ লক্ষ টাকার বাজেট অনুমোদনের প্রস্তাব পেশ করেছিলেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার সামগ্রিকভাবে বিদ্যুতের চাল-চিত্র যদি বিচার-বিশ্লেষণ করে দেখেন তাহলে দেখবেন গত এক বছরে পশ্চিমবাংলায় বিদ্যুতের ক্ষেত্রে সরকারের ব্যর্থতা আরো প্রকট হয়ে উঠেছে। কলকাতা-সহ সুবার্ব কলকাতায় যেখানে সি.ই.এস.সি.-র মাধ্যমে বিদ্যুৎ ব্যবহার করা হয় সেই সি.ই.এস.সি একতরফা ভাবে তার বিদ্যুৎ গ্রাহকদের লুঠ করে চলেছেন কিন্তু সরকার সেক্ষেত্রে নীরব। আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে বিবৃতি পেশ করেছেন আমি হলফ করে বলতে পারি এই বিবৃতি তার নিজের নয়। এই বিবৃতির নিচে স্বাক্ষর করার জন্য আর.পি. গোয়েঙ্কার স্বার্থে আলিমুদ্দিন স্ট্রীট থেকে মাননীয় শঙ্কর সেনের কাছে নির্দেশ পাঠানো হয়েছে। তিনি যে বিবৃতি পড়েছেন তার শেষ পাতায় তিনি বলেছেন, "The Government has, therefore, taken a decision to ask the CESC to provisionally reduce the existing rate of arrear FSC from 46 paise per unit to a substantially lower level of around 23

paise per unit. মাননীয় অধ্যক্ষ মহোদয় কথার মারপ্যাঁচে উনি কী বলার চেষ্টা করছেন? যখন আজকে কলকাতা এবং কলকাতার আশপাশে বিদ্যুৎ ব্যবহারকারী সাধারণ মানুষ, মধ্যবিত্ত মানুষ, বারে বারে ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের একতরফা ভাবে, বেহিসাবী ভাবে, বিদ্যুতের উপর ফুয়েল সারচার্জের প্রতিবাদ করছে, রাজনৈতিক দলগুলোও প্রতিবাদ করছে এবং বামফ্রন্ট, নিজেরাও রাস্তায় দাঁড়িয়ে বলছে সি.ই.এস.সি. অন্যায় করছে তখন মাননীয় বিদ্যুৎমন্ত্রী বলছেন ৪৬ পয়সা হিসাবে নেওয়া হচ্ছে, ২৩ পয়সা করতে বলছি। কিন্তু একজিস্টিং রেট অফ এরিয়ারের কোনও পরিবর্তন হল না, যা ছিল তাই থাকলো। তবে ২৩ পয়সা করে নেবে। বিদ্যুৎ গ্রাহকদের কোনও রেহাই, রেমিশন দেওয়া হলনা, সি.ই.এস.সি.-র বিরুদ্ধে কোনও পদক্ষেপ গ্রহণ করা হ'লনা। সরকার শুধু নাম্বার অফ ফেজেস, নাম্বার অফ ইনস্টলমেন্টস বাড়িয়ে দিলেন। কিন্তু সমান টাকাই দিতে হবে। আমরা এর তীব্র প্রতিবাদ করি।

স্যার, মাননীয় মন্ত্রী তার ১৯৯৮।৯৯ সালের বাজেট বক্তৃতায় বলেছিলেন, Hon'ble Members will be happy to know that—"It has been our efforts during the current financial year to ensure inter alia stability in generation of electricity, implementation of power projects on schedule, strengthening of transmission and distribution system, rural electrification and tackling of financial problems of the State Power utilities." মাননীয় অধ্যক্ষ মহোদয়, যখন মাননীয় মন্ত্রী এই বক্তব্য পেশ করেছিলেন তখন সর্বভারতীয় ক্ষেত্রে যদি পশ্চিমবঙ্গকে তুলনা করি এবং আজকে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে মাননীয় মন্ত্রী বলছেন, আমরা নজর দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে আমরা কোথায় দাঁড়িয়ে আছি? আজকে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য কেন্দ্রীয় সরকার আমাদের যে টাকা দিয়েছেন সেই টাকা কিভাবে খরচ হয়েছে? তার আগে দেখুন ভারতবর্ষের অন্যান্য প্রদেশে পার ক্যাপিটা পাওয়ার ইউটিলাইজেশন হচ্ছে, প্রায় পার ইউনিট যখন ৭০-এর উপর তখন আমাদের এখানে পাওয়ার ইউটিলাইজেশন হচ্ছে ৬৩। তার আগে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে গ্রামের চেহারাটা কি একটু দেখা যাক। আমাদের মোট ৩৮,০২৪-টা গ্রামের মধ্যে ২৯,১১৬-টা গ্রামে বৈদ্যুতায়ণ হয়েছে। অর্থাৎ ৭৬.৬ পারসেন্ট। তামিলনাড়ুতে ১৫,৮৩১-টা গ্রামের মধ্যে ১৫,৮৩১-টা গ্রামেই বৈদ্যুতায়ণ হয়েছে। অর্থাৎ ১০০ পারসেন্ট। মধ্যপ্রদেশে মোট গ্রামের সংখ্যা ৩৯,৩৫৮-টা।

এখানে গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছে ৩৯ হাজার ৩৫৪ টাতে। গুজরাটে ১৮ হাজার ১৬১টি গ্রামের মধ্যে ইলেকট্রিফিকেশন হয়েছে ১৮ হাজার ১১৪ টিতে। ভারতবর্ষের

অন্যান্য রাজ্যে রুর‌্যাল ইলেকট্রিফিকেশনের অ্যাচিভমেন্ট যেখানে প্রায় ১০০ পারসেন্ট হয়েছে সেখানে পশ্চিমবঙ্গে অ্যাচিভমেন্ট হচ্ছে ৭৬.৬ পারসেন্ট। এখানে মন্ত্রী বলেছেন গ্রামীণ বৈদ্যুতিকিকরণ পশ্চিমবঙ্গের প্রত্যেকটি গ্রামে পৌঁছে দেব। এবং এ ব্যাপারে বিধানসভার একজন সদস্যকে চেয়ারম্যান করে বসিয়েছেন। নির্লজ্জ পার্টিবাজি চলছে। পশ্চিমবঙ্গের গ্রামে বিদ্যুৎ পৌঁছায়নি। স্টেট ওয়াইজ যদি দেখি তাহলে দেখা যাবে যে ১৯৯৬-৯৭ সালে কেন্দ্রীয় সরকার রুর‌্যাল ইলেকট্রিফিকেশনের জন্য কত ফান্ড অ্যালোকেট করেছেন এবং কোনও রাজ্যে কতটা খরচা হয়েছে। রাজস্থানে ফান্ড অ্যালোকেট হয়েছিল ৭ হাজার ৪০০ কোটি টাকা এবং তারা খরচা করেছে ৯ হাজার ২০০ কোটি টাকা। সেন্ট্রাল রুর‌্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন রাজস্থানকে দেয় ৭ হাজার ৪০০ কোটি টাকা এবং রাজস্থান খরচা করে ৯ হাজার ২০০ কোটি টাকা। মধ্যপ্রদেশে সেন্ট্রাল রুর‌্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন দিয়েছিল ১০ হাজার ৫৬০ কোটি টাকা এবং তারা খরচা করেছে ১৩ হাজার ৩৬২ কোটি টাকা। গুজরাটে সেন্ট্রাল রুর‌্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন দিয়েছে ৩ হাজার ৬০৭ কোটি টাকা এবং গুজরাট খরচা করেছে ৪ হাজার ২০৫ কোটি টাকা, অরুণাচলপ্রদেশে সেন্ট্রাল রুর‌্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন দিয়েছিল ৯৯৫ কোটি টাকা এবং অরুণাচলপ্রদেশ খরচা করেছে ১ হাজার ১৯৯ কোটি টাকা। আর পশ্চিমবঙ্গে সেন্ট্রাল রুর‌্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন দিয়েছিল ২ হাজার ৩৪০ কোটি টাকা এবং পশ্চিমবঙ্গ খরচা করেছে ৪২৩ কোটি টাকা। আমরা আজ কোথায় আছি। আজকে বিদ্যুৎমন্ত্রী বার বার ঢক্কা নিনাদ করে বলছেন যে, পশ্চিমবঙ্গে আমরা যে পরিমাণ বিদ্যুৎ উৎপাদন করছি তাতে বিদ্যুৎ সারপ্লাস হচ্ছে এবং আমরা সেই বিদ্যুৎ বিক্রি করছি। আজকে প্রশ্ন-উত্তরের সময় আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম, What is the quantity of Power generated in the state daily at present? মন্ত্রী বলেছেন, The average per day generation of power in West Bengal without considering Central sector & DVC stations in the State and also captive generation was 44.87 MU during the year 1998-99 আমি জিজ্ঞাসা করলাম তাঁকে, 'হোয়াট ইজ দি quantity of power required for consumption in the state per day? তিনি বলেছেন, The total quantity of power required for consumption in the state per day. excluding the consumers in the State under DVC and consumers having captive units was 54.56 MU during the year 1998-99. আমাদের এখানে উৎপাদন হচ্ছে ৪৪.৮৭ মিলিয়ণ ইউনিট আর আমাদের প্রয়োজন ৫৪.৫৬ মিলিয়ন ইউনিট। প্রত্যেকদিন আমাদের প্রয়োজন ৫৪.৫৬ মিলিয়ন ইউনিট, সেখানে উৎপাদন হচ্ছে ৪৪.৮৭ মিলিয়ন ইউনিট। বামফ্রন্ট সরকার বিভিন্ন পত্রপত্রিকায়

প্রচার করার চেষ্টা করেছন যে, পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন সারপ্রাস হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে পশ্চিমবঙ্গে পিক্ আওয়ার রিকোয়ারমেন্ট ২ হাজার ৭৭৫ মিলিয়ন ইউনিট, সেখানে আমরা পাচ্ছি ২ হাজার ৩৩৯ মিলিয়ন ইউনিট। ডেফিসিট হচ্ছে ১৫.৭ পারসেন্ট। কিন্তু অন্যান্য রাজ্যগুলো দেখুন, যেমন উত্তরপ্রদেশে পিক্ আওয়ার রিকোয়ারমেন্ট ৬ হাজার ৫৫০ মিলিয়ন ইউনিট, সেখানে ডিমান্ড ৬ হাজার ৫২৫ মিলিয়ন ইউনিট, ডেফিসিট ৮ পারসেন্ট, আর পশ্চিমবঙ্গে ডেফিসিট হচ্ছে ১৫.৭ পারসেন্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের দেশ কৃষি ভিত্তিক। এনারজাইজেশন অফ দি পাম্প সেট—ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কত টার্গেট ছিল এবং কত পাম্প সেটে তারা বিদ্যুৎ দিয়েছে, আর পশ্চিমবঙ্গে এনারজাইজেশন অফ দি পাম্প সেটের ব্যাপারে টার্গেট ছিল আর কত পাম্পসেটে তারা বিদ্যুৎ দেওয়া হয়েছে সেটা আমি বলছি। বিহার সব থেকে পিছিয়ে পড়া রাজ্য। কিন্তু সেখানে এনারজাইজেশনের টার্গেট ছিল ১০ লক্ষ পাম্প সেট, সেখানে তারা বিদ্যুৎ দিয়েছে ২ লক্ষ ৬৩ হাজার ৯ টিতে। অ্যাচিভমেন্ট হয়েছে ২৬.৩ পারসেন্ট। মহারাষ্ট্রে এনারজাইজেশনের টার্গেট ছিল ১৮ লক্ষ পাম্প সেট, সেখানে তারা বিদ্যুৎ দিয়েছে ১৯ লক্ষ ২৬ হাজার ৬৪ টিতে, অ্যাচিভমেন্ট হয়েছে ১০১.৪ পারসেন্ট। কর্ণাটকে এনারজাইজেশনের টার্গেট ছিল ৮ লক্ষ ৫০ হাজার পাম্প সেট, সেখানে তারা বিদ্যুৎ দিয়েছে ৯ লক্ষ ১৭ হাজার ৩২৬ টিতে, অ্যাচিভমেন্ট হয়েছে ১০৭.৯ পারসেন্ট। আর পশ্চিমবঙ্গে এনারজাইজেশনের টার্গেট ছিল ৫ লক্ষ পাম্প সেট, সেই জায়গায় বিদ্যুৎ দিয়েছে ৯৬ হাজার ৯৮৮ টিতে, অ্যাচিভমেন্ট ১৯.৪ পারসেন্ট।

[2-20—2-30 p.m.]

এই লজ্জা আমরা কোথায় রাখব। শুধু রাজনৈতিক তর্কই চলবে? শুধু কংগ্রেস. বনাম সি.পি.এম; শুধু সরকার পক্ষ বনাম বিরোধী পক্ষের মধ্যে তর্ক চলবে? আমি কি পশ্চিমবাংলার নাগরিক নই? কি করে পশ্চিমবাংলার কৃষির উন্নতি হবে? মহারাষ্ট্র ১৮ লক্ষ পাম্প সেটে বিদ্যুৎ পৌছে দেবে বলেছিল, ১৮ লক্ষ ২৬ হাজার পাম্প সেটে বিদ্যুৎ পৌছে দিয়েছিল। কর্ণাটক সাড়ে ৪ লক্ষ বলেছিল, ৯ লক্ষ ১৭ হাজারকে দিলো। আপ পশ্চিমবাংলার টার্গেট ছিল ৫ লক্ষ, আমরা দিতে পারলাম কত? ৯,৬৮৮টি পাম্প সেটকে। অর্থাৎ ১৯.৪%। এরপরেও মাননীয় বিদ্যুৎ মন্ত্রী গত বছরের চেয়ে আজকে ৪১৪ কোটি টাকা আরও বেশি দাবি করছেন। আমি গত বছরের পরিসংখ্যান দিলাম। গত বছর পর্যন্ত এই হ'ল পশ্চিমবাংলার হাল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী হয়ত বলবেন,—আপনি এই হিসাব কোথায় পেলেন? রাজ্যসভায় ১৮.১২.১৯৯৮ তারিখে মন্ত্রী এ প্রশ্নের উত্তরে এটা জানিয়েছেন। আমরা দেখছি

পশ্চিমবাংলা সবক্ষেত্রেই পিছিয়ে পড়ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলার বিদ্যুতের অবস্থা আজকে কোথায় এসে দাঁড়িয়েছে যে, তার একটা নক্কারজনক উদাহরণ আমি এখানে দিচ্ছি। পারক্যাপিটা কনজামশন অব ইলেকট্রিসিটি ইন ওয়েস্টবেঙ্গল ১৭৫.১ কিলো ওয়াট পার আওয়ার। আর পাঞ্জাবে কত? ৪৩২ কিলোওয়াট পার আওয়ার। ওয়েস্ট বেঙ্গলে ১৭৫; পাঞ্জাবে ৪৩২। এ ক্ষেত্রে সবচেয়ে বেশি মহারাষ্ট্রে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যখন পারক্যাপিটা কনজামশন ১৭৫, তখন মহারাষ্ট্রে ৫৩০.৪ কিলো ওয়াট পার আওয়ার। মধ্যপ্রদেশে তখন ৩০৫ কিলোওয়াট। আমাদের যখন ১৭৫, তখন কেরালায় ৩৩৬। আমরা কোথায় দাঁড়িয়ে আছি। ভারতবর্ষের প্রতিটি রাজ্যে যখন রুর‍্যাল ইলেকট্রিফিকেশন ১০০% হয়, তখন পশ্চিমবাংলায় তা ৭৬% এবং তাই নিয়েই আমরা সন্তুষ্ট থাকতে বাধ্য হই। শুধু সেখানেই শেষ নয়। কি-ভাবে বিদ্যুৎ চুরি হচ্ছে, প্রশাসন একদম ভেঙে পড়েছে—আমি কয়েকটা হিসাব দেখিয়ে বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন পশ্চিমবাংলায় কি হারে বিদ্যুৎ চুরি হচ্ছে, আর বামফ্রন্ট সরকার কি হারে ব্যবস্থা নিচ্ছে। পশ্চিমবাংলা আজকে বিদ্যুৎ চুরিতে রেকর্ড সৃষ্টি করেছে—WBSEB has been incurring substantial loss due to theft of power and this figure has reached 87.28 million unit during the current year upto the December. We have lodged a complaint containing in money value of Rs. 19 crore 23 lakh where we have realised only Rs. 79 lakhs. তারা যখন ১৯ কোটি ২৩ লক্ষ টাকার বিদ্যুৎ চুরির অভিযোগ পান তখন তাঁরা সে ক্ষেত্রে ক্ষতিপূরণ হিসাবে আদায় করতে পেরেছে ৭৯ লক্ষ টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন যে, সরষের ভেতরেই ভুত। বিদ্যুৎ চুরি করছে ওদের দলের লোকেরা, তারা গ্রামে গ্রামে বিদ্যুৎ চুরি করছে। ১৯৯৭-৯৮ সালে ২৩০ লক্ষ টাকার বিদ্যুৎ ট্যাপ্ করে চুরি হয়েছে যখন, তখন এস.ই.বি.-র পক্ষ থেকে কেস রুজু করা হয়েছে ৬০৮টি। এটা আমার হিসাব নয়। আমাদের এই বিধানসভার সাবজেক্ট কমিটি বলছে, যখন ২৩০ লক্ষ টাকার বিদ্যুৎ চুরি হয়েছে তখন, তখন ৬০৮-টা কেস রুজু হয়েছে। আর গত বছর যখন ১৫০০ লক্ষ টাকার বিদ্যুৎ চুরি হয়েছে তখন পুলিস কেস হয়েছে মাত্র ১৭৭-টি। ২৩০ লক্ষ টাকার বিদ্যুৎ চুরি হ'ল, কেস হ'ল ৬০৮-টি। তাহলে ঐখিক নিয়মে হিসাব করলে ১ কোটি ৫০ লক্ষ টাকার বিদ্যুৎ চুরি হলে ক'টা কেস হয়? এখানে আমরা দেখছি কেস হয়েছে ১৭৭-টি। বিদ্যুৎ চুরি বাড়ছে, কেসের সংখ্যা কমে আসছে, রিয়েলাইজেশন ভ্যালু কমে আসছে। আজকে ডাবলু বি.এস.ই.বি. চোরের রাজত্বে পরিণত হয়েছে। তারা বিভিন্ন খাতে কোটি কোটি টাকা চুরি করছে। আর তার মাশুল সাধারণ মানুষকে দিতে হচ্ছে। সি.ই.এস.সি. এমন ব্যাপক হারে বিদ্যুতের চার্জ

বাড়াচ্ছে যে, তার কোনও হিসেব নেই। তার কোনও নিকাশ নেই, হিসাব দেবার প্রয়োজনীয়তা অনুভব করছেন না। যখন ওনাকে বিবৃতি দিতে বলি তখন উনি মালিকের বিবৃতি হু-ব-হু বলে দেবার চেষ্টা করেন। আমি দুটো ইলেকট্রিসিটি বিল আপনাদের দেব যার মাধ্যমে আপনারা বুঝতে পারবেন সি.ই.এস.সি কিভাবে চুরি করছে। একজন কনজিউমারের প্রিভিয়াস মিটার রিডিং দিয়েছে ৮১৯ আর প্রেজেন্ট মিটার রিডিং-জিরো অর্থাৎ তিনি কোনও ইলেকট্রিসিটি কনজিউম করেনি। কনজিউম যদি না করে তাহলে তো নিল্ হয়, কিন্তু দেখাচ্ছে ১১২ ইউনিট। কোথা থেকে পেলেন? প্রেজেন্ট মিটার রিডিং জিরো আর প্রিভিয়াস মিটার রিডিং ৮১৯। এখানে একটা মনগড়া ১১২ ইউনিট বসিয়ে দিয়ে তার চার্জ করে দেওয়া হল ১৮২ টাকা। তার সঙ্গে ৫০ টাকা মিসিলিনিয়াস চার্জেস লিখে দেওয়া হল। হোয়াট ডাজ দি ওয়ার্ড মিন মিসিলিনিয়াস? এই মিসিলিনিয়াসটা দেখাবার প্রয়োজন অনুভব করলেন না। এটা গেল একটা ক্ষেত্রে এরপর আর একটা বিলের ক্ষেত্রে বলি, প্রিভিয়াস বিল-জিরো আর প্রেজেন্ট বিল এল ৯১৯ ইউনিট আর কনজিউমড করেছে ১৩২। প্রিভিয়াস মিটার রিডিং নেই, কারেন্ট মিটার রিডিং-এ একটা ফিক্-টিসাস বসিয়ে দেওয়া হল, বসিয়ে দিয়ে বিল এল ২৯৪ টাকা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আর একটা কথা বলি, সময় মতো টাকা দিলে একটা রিবেট দেওয়ার ব্যাপার আছে। এক্ষেত্রে সেটা নিল্ করে দেওয়া হল, পুরো টাকাটা দেবার জন্য বলে দেওয়া হল। আজকে কলকাতা সহ বৃহত্তর কলকাতার মানুষ যারা সি.ই.এস.সির বিদ্যুৎ নিয়ে ব্যবহার করছেন, যারা একটা ফ্যান, একটা লাইট ব্যবহার করেন সেইসব দরিদ্র্যতম মানুষদের কাছে হাজার-হাজার টাকার বিল চলে আসছে। যখন এই নিয়ে সি.ই.এস.সির দপ্তরে যাওয়া হচ্ছে তখন তারা এই কথার কোনও উত্তর দিচ্ছে না। আজকে এইভাবে গোটা বামফ্রন্ট মন্ত্রিসভা সি.ই.এস.সির মালিকের কাছে বিক্রি হয়ে গেছে। আজকে এই পবিত্র বিধানসভায় মন্ত্রী মহাশয় বিবৃতি দিয়ে বলছেন, হ্যাঁ, দেবকুমার বসুর নেতৃত্বে একটা কমিটি করেছিলাম। তাঁর অবজারভেশন অনুযায়ী সি.ই.এস.সিকে বললাম, কিন্তু তারা মানলো না। সি.ই.এস.সি বলল, আপনি আবার আপনাদের এই সিদ্ধান্তটা রি-কনসিডার করুন। রাজ্যসরকার রি-কনসিডার করে দিল। আজকে আপনি এক-তরফা ভেগ্ হিসাব দিয়ে ২৩ পয়সা কমিয়ে দিলেন। অথচ মাননীয় মন্ত্রী মহাশয় একথা বললেন না যে, সি.ই.এস.সি অন্যায়ভাবে কনজিউমারদের পকেট মারছে, অন্যায়ভাবে গ্রাহকদের ঠকিয়ে নিচ্ছে, সেইজন্য আমি ৪৬ পয়সা ফুয়েল চার্জ মানছি না, ২৩ পয়সা কমিয়ে দিলাম। প্রিভিয়াস যখন সি.ই.এস.সি ৪৬ পয়সা নিচ্ছিলো তখন আমি অনুমতি দিয়েছিলাম, এখন ৪৬ পয়সার জায়গায় ২৩ পয়সা কমিয়ে নেবার অনুমতি দিচ্ছি। বাকিটা ভাগ-ভাগ করে, নাম্বার অফ ফেজেস, নাম্বার অফ ইন্সটলমেন্ট করে দেবার অনুমতি দিলাম। এইভাবে দুর্নীতি এবং শোষণের পকেট

কাটার রাস্তা বজায় রাখলাম। আজকে এই সরকার কলকাতা সহ বৃহত্তর কলকাতার মানুষকে ব্যবসায়ীদের কাছে বিক্রি করে দিয়েছে। এই সরকার আজকে মুনাফাখোর ও গণশত্রুর সরকার। তাই আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট-মোশনের পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 p.m.]

**শ্রী প্রত্যুষ মুখার্জিঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয় তার ৬৯ নং দাবির ২৮০১, মুখ্য-খাত ৬৮০১ এবং ৬৮৬০ খাতগুলিতে যে এক হাজার নয়শত আটাশ কোটি পঁয়ষট্টি লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের মঞ্জুরি চেয়েছেন তার সম্পর্কে বিরোধীপক্ষের বক্তা বিরোধিতার প্রশ্নে বিরোধিতা করেছেন। বিষয়টি হচ্ছে, উনি বিভিন্ন রাজ্যগুলির সঙ্গে কমপ্যারিশন নিয়ে আসতে পারেন, কিন্তু তা করতে গেলে অনেক প্রশ্নই এখানে আসবে যা থেকে কংগ্রেস দল রেহাই পাবে না। তার কারণ হচ্ছে, গত ১০ বছরে বিগত অষ্টম পঞ্চ-বার্ষিকীর পরিকল্পনার প্রথম থেকে যদি ধরি—এই নবম পঞ্চ-বার্ষিকীর দ্বিতীয় বর্ষ শুরু হয়েছে—তাতে দেখতে পাচ্ছি, আসলে অনেক অসুবিধা আছে।

অনেক ধরনের বিষয়কে সমালোচনার মধ্যে নিয়ে আসা যায় কিন্তু এটা দেখতে হবে সরকার তার বাজেট বরাদ্দে কোন কোন বিষয়গুলিকে অন্তর্ভুক্ত করে পশ্চিমবঙ্গকে একটি নির্দিষ্ট লক্ষ্যে অগ্রগতির জন্য উপস্থিত করেছেন।

(এই সময় মাইক বন্ধ হইয়া যায়)

এখন কথা হচ্ছে, ১৯৯৮/৯৯ সালে যে ১৫২৪ কোটি ৯৮ লক্ষ টাকার বাজেট বরাদ্দ পেশ করা হয়েছিল সেখানে পংকজবাবু বলেছিলেন, ৪১৪ কোটি টাকা আরও অতিরিক্ত বরাদ্দ করা সম্ভব হয়েছে। এটা নিশ্চিতভাবে একটা অগ্রগতি সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তার কারণ হচ্ছে, গত ৯৮/৯৯ সালে যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছিল তাতে মূল উদ্দেশ্য ছিল যে জেনারেশানটা স্টেবল করা, আমাদের ট্রান্সমিশনটা আরও একটু এক্সপানসান করা। এই দুটি বেসিক ভিত্তির উপর দাঁড়িয়ে আমাদের ডিস্ট্রিবিউসান-এর স্ট্রাকচারটাকে বিভিন্ন জায়গায় পৌছে দেওয়া। সেই উদ্দেশ্য নিয়ে আজকের যে বাজেট বরাদ্দ সেই বাজেট বরাদ্দে মূলতঃ লক্ষ্য দেওয়া হয়েছে। আর্থিক সমীক্ষাতে আছে, ৯৬/৯৭ সালে আমাদের মোট উৎপাদিত মেগাওয়াটের পরিমাণ ছিল ৫ হাজার ৬৮০.২ মেগাওয়াট, সেটা এখন '৯৮ সালের নভেম্বরে দাঁড়িয়েছে ৬ হাজার ৪৪১ মেগাওয়াট। এটা অনেক পরিমাণেই বেশি। তারপর আর্থিক সমীক্ষার পৃষ্ঠা ৭৮, অনুচ্ছেদ

৬.৩ এ আছে যে আমাদের মিলিয়ন ইউনিট উৎপাদিত হয়েছে—পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদে, ৯৭-এর নভেম্বরে—২ হাজার ৬০৭ এবং '৯৮-এর নভেম্বরে সেটা বেড়ে হয়েছে ২ হাজার ৬৬৮ মিলিয়ন ইউনিট। পি.ডি.সি. এলে হয়েছে ৩ হাজার ৮৯০ থেকে ৪ হাজার ৪৬০। সি.ই.এস.সি. তে ২ হাজার ৬৭২ থেকে ৩ হাজার ২৩৯। ডি.পি.এস.সি. তে ১৬৭। সামগ্রিকভাবে যোগ করলে দেখা যাবে যে এটা ১০ হাজার ১৩ মিলিয়ন ইউনিট থেকে বেড়ে হয়েছে ১০ হাজার ৯২৫ মিলিয়ন ইউনিট। তারপর ওরা বললেন যে গ্রাহকের সংখ্যা এখানে অনেক কম ইত্যাদি ইত্যাদি। এ সম্পর্কে যে তথ্য আমার কাছে আছে তাতে দেখছি, '৯৮/৯৯ সালের নভেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে গ্রাহকের সংখ্যা ছিল—পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ যা সংযোজন ঘটিয়েছেন তার সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৩০ হাজার ৯৪। সি.ই.এস.সি. ৫৫ হাজার ২২৮। ডি.পি.এল. ৫০৬। অর্থাৎ সামগ্রিকভাবে ৮৮/৮৯ সালে যেখানে গ্রাহকের সংখ্যা ছিল মোট—ডোমেস্টিক, ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড কমার্সিয়াল মিলিয়ে ২১ লক্ষ ৯২ হাজার ৫৩৭। সেটা আজকে পৌঁছেছে ৪৫ লক্ষ ৩৭ হাজার ৫৪৩-এ। এটা নিশ্চিতভাবেই একটা অগ্রগতি। বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের এই অগ্রগতিকে অস্বীকার করা যাবে না। তারপর বিরোধীপক্ষ থেকে বলা হল যে গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে অগ্রগতির জন্য পশ্চিমবঙ্গ সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেননি। বিরোধীদলের মাননীয় সদস্য বললেন যে, আর.ই.সি'র টাকা সঠিক ভাবে এখানে খরচ করা যায়নি। এ ক্ষেত্রে উল্লেখ্য, গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে উত্তরপ্রদেশ যেখানে পেয়েছে ৯ হাজার কোটি টাকা, মধ্যপ্রদেশ যেখানে পেয়েছে ৪।। হাজার কোটি টাকা, অন্যান্য প্রদেশগুলি যেখানে ৫ হাজার কোটি টাকার কম কেউ সেখানে লক্ষ্য করলে দেখা যাবে পশ্চিমবঙ্গ পেয়েছে মাত্র দু হাজার কোটি টাকা। তাও কবে পেয়েছে সেটাও দেখতে হবে। উনি নিজের বক্তব্যের মধ্যেই সেটা বলেছেন। আমি ওকে বলব, আপনি কিন্তু আপনার বক্তব্য সঠিকভাবে উপস্থিত করছেন না। উল্টোপাল্টা কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমরা জানি যে ৮ম পরিকল্পনার মাঝামাঝি সময় থেকেই আর.ই.সি. আমাদের টাকা দেওয়া বন্ধ করে দিয়েছিল। '৯৪ সাল থেকেই পশ্চিমবঙ্গের জন্য টাকার অ্যালটমেন্ট হয়নি। আই.ই.সি. আমাদের কাছ থেকে টাকা ঠিকমতন রিপেমেন্ট পাইনি বলে টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে ইত্যাদি বলা হয়। তার ফলে আগে যে টাকা ছিল সেটাও ঠিকমতন ইউটিলাইজ করা যায়নি। যে কারণে আজকে আর.ই.সি. টাকা বন্ধ করবার পর আমাদের পশ্চিমবঙ্গের ওন রিসোর্সে আমার পশ্চিমবঙ্গ সরকারের যে বাজেট, তারা জানেন, ৪৯৪ কোটি টাকাই শুধু নয়, নন্-প্ল্যান বাজেটও বেশ কিছু টাকা খরচ করা হয়েছে যাতে করে ঐ ব্যাকলগ পূরণ করে দেওয়া যায়। উনি ঠিকই বলেছেন যে, এম.পি.-কে ১০০ পারসেন্ট, রাজস্থানে ১০০ পারসেন্ট, হরিয়ানায় ১০০ পারসেন্ট মৌজা কভার-আপ করা হয়েছে।

এটা ঠিকই। কিন্তু তার সঙ্গে দেখতে হবে, আমার পশ্চিমবঙ্গে ১৯৮৮-৮৯ সালে যেখানে ৬৫.৩৭ পারসেন্ট মৌজা কভার-আপ করা সম্ভব হয়েছিল, আজকে ১৯৯৮-৯৯ সালে সেটা দাঁড়িয়েছে নভেম্বর পর্যন্ত ৭৭.১৬ পারসেন্ট। কাজেই দেখা যাচ্ছে, বাড়ানো হয়েছে। তবে এটা সত্য, আমরা ১০০ ভাগ করতে পারিনি। এ বিষয়টাকে আমাদের পক্ষ থেকে আমরা রিভিউ করছি। এখানে যে রিপোর্ট পেশ করা হয়েছে তাতে বলা হয়েছে রাজ্যে ওয়েস্টবেঙ্গল এনার্জি ডেভেলপমেন্ট কর্পোরেশন করা হয়েছে এবং তাকে নির্দিষ্টভাবে পরিকাঠামো উন্নয়ন নিগম ৬০ কোটি টাকা প্রভিশনালি বরাদ্দ করেছে। আরো টাকা বরাদ্দ করবার জন্য নিশ্চিত ব্যবস্থা নেওয়া হচ্ছে। নবম পরিকল্পনার শেষে—ফিনান্স মিনিস্টার বলেছেন—আমরা ৯০ পারসেন্ট ভিলেজকে কভার-আপ করতে চাই এবং তার জন্য যা যা করা দরকার করতে হবে। আমি তাকে অনুরোধ করবো, তিনি যে টাকার অঙ্কগুলি বলেছেন তার সঙ্গে পশ্চিমবঙ্গের তফাৎ বুঝতে হবে। তিনি জানেন না যে, গত বছর পশ্চিমবঙ্গকে ১,০০০ কোটি টাকা সেন্ট্রাল অ্যাসিস্টেন্ট কম দেওয়া হয়েছে। তিনি কি জানেন রাজ্যে পার ক্যাপিটা কনজামশন, পার ভিলেজ কভার-আপ পোজিশন বা পার ক্যাপিটা এক্সপেনডিচার ইন দি ইলেকট্রিক অ্যাফেয়ারস? যদি সবকিছু নিয়ে বিবেচনা করা যায় তাহলে দেখা যাবে, একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে রয়েছি। এন.টি.পি.সি. তার বিদ্যুতের দাম মারাত্মকভাবে বাড়িয়ে দিয়েছে; এন.টি.পি.সি তাদের বিদ্যুতের দাম ১৯৯৫ সালে দুভাগে সংশোধনের মধ্যে দিয়ে মূলধনের উপর ১২ থেকে ১৬ পারসেন্ট প্রফিটের নিশ্চয়তা সুদৃঢ় করেছে এবং ১৯৯৮ সালে, আপনারা দেখবেন, অতিরিক্ত বৃদ্ধির ফলে পার ইউনিটের দাম ১ টাকার জায়গায় ২ টাকা হয়েছে। স্বাভাবিকভাবেই আমরা অনেক বেশি বার্ডেন্ড হয়েছি। এন.টি.পি.সি.-র টাকা উড়িষ্যায় বাকি আছে, উত্তর প্রদেশে বাকি রয়েছে, অন্যান্য প্রদেশেও বাকি রয়েছে। অথচ তাদের সঙ্গে ট্রানজাকশন করা হয়। কিন্তু এমন একটি সরকার কেন্দ্রে রয়েছে যারা সৌজন্যবোধটুকু রক্ষা করতে চান না। পশ্চিমবঙ্গকে একতরফাভাবে সাপ্লাই বন্ধ করে দিয়ে যুদ্ধ ঘোষণা করবার জন্য একটা ফ্যাসিবাদী সরকার যে চেষ্টা করছেন তাদের পক্ষ সমর্থন করবার আপনারা চেষ্টা করছেন। কিন্তু সেটা আমরা সমর্থন করতে পারি না। আজকে জেনারেশনের ব্যাপারে যদি বলেন তাহলে আমরা বলব যে, গত বছর যেখানে ৩৯৭ কোটি ১৮ লক্ষ টাকা জেনারেশন খাতে বরাদ্দ ছিল, আজকে সেখানে ৫৭৫ কোটি টাকা বরাদ্দ করা সম্ভব হয়েছে। তারা জানেন যে, এস.ই.বি.-র জন্য গত বছর বরাদ্দ ছিল ৬৭০ কোটি টাকা, এবারে ১,০০৮ কোটি ৮৩ লক্ষ টাকা। এটা কি কম? এ বিষয়গুলো কি কম করে দেখান যেতে পারে? আজকে আমরা দেখতে পাচ্ছি, এস.ই.বি.-র পুরুলিয়া পাম্প-স্টোরেজ প্রজেক্টের কাজ দ্রুততার সঙ্গে শুরু হচ্ছে। ঐ প্রকল্পে ২২৫ মেগাওয়াটের ৪টি ইউনিটে

মোট ৯০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হবে। তার জন্য সরকারের তরফ থেকে সবরকম ব্যবস্থা নেওয়া হয়েছে এবং তার জন্য বাজেট প্রভিসনও রাখা হয়েছে। শুধু তাই নয়, ট্রান্সমিশনের ক্ষেত্রে যেখানে সরকারের বছরে বাজেট ছিল ৩০১ কোটি ৫৬ লক্ষ টাকা, এবারে সেটা ৮১১ কোটি ৬৬ লক্ষ টাকা হয়েছে। এটা কি কম করে দেখানো যেতে পারে? আজকে ট্রান্সমিশনের ক্ষেত্রে অনেকগুলো কাজ হাতে নেওয়া হয়েছে। আজকে সমস্ত হাইডাল প্রজেক্টগুলোকে রিনোভেট এবং মডার্নাইজেশনের জন্য ৮১১ কোটি ৮৬ লক্ষ টাকা খরচ করা হয়েছে। হাইডাল প্রজেক্টের তিনটি জায়গায়—সিদ্রাপং, রিপচিনটন এবং ফাজি প্রকল্পে টাকা খরচ করা হয়েছে। সাঁওতালদি প্রজেক্ট এবং ব্যান্ডেল প্রজেক্টের জন্যও টাকা খরচ করা হয়েছে অতিরিক্ত বিদ্যুৎ উৎপাদনের জন্য। তার সঙ্গে আমরা দেখছি; বিদ্যুৎ ট্রান্সমিশনের জন্য গত বছর সেখানে বরাদ্দ ছিল ১৭৫ কোটি ৬০ লক্ষ টাকা, সেখানে এবারে বরাদ্দ হয়েছে ৩৫৯.৬১ কোটি টাকা। এবং এটার সঙ্গে অবশ্য ও.ই.সি.এফ-এর অ্যাসিস্টেন্ট যোগ করে প্ল্যান বাজেট আউট-লে দেখানো হয়েছে। এবং আমরা দেখছি, আজকে বক্রেশ্বর প্রকল্প, পুরুলিয়া পাম্প প্রকল্প—এগুলোকে ই.এস.ই. সঞ্চালন প্রকল্পে যুক্ত করা হয়েছে। বক্রেশ্বর-দুর্গাপুর বক্রেশ্বর গোকর্ণ লাইনে আপনারা বলতে পারেন ৬৩০ সি কে এম-৮২৪ সি কে এম কমপ্লিট হয়ে গেছে, এটা গুরুত্বপূর্ণ কাজ নয়, এটাকে কি অস্বীকার করা উচিত হবে? শুধু তাই নয়, আমরা দেখতে পাচ্ছি যে, ৩৩১টি এইচ সি টির সাব স্টেশান সংগঠিত করা হয়েছে, ১ হাজার ৮৪০ কি.মি. এর ট্রান্সমিশন লাইন স্থাপন করা হয়েছে। পাশাপাশি নতুন ই এইচ টি লাইন, সাব স্টেশন লাইন ইমপ্রুভমেন্ট সিস্টেম উন্নয়নের কাজ ব্যাপকভাবে করার চেষ্টা করা হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি আজকে পুরুলিয়া পাম্প স্টোরেজ শুধু নয়, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পে আপনার ৩টে ২১০ মেগাওয়াটের করা হয়েছে, আর আপনারা শুনলে আনন্দিত হবেন যে, সেখানে ২৪শে এপ্রিল তার লাইফ মেক আপ হয়ে গেছে। এবং আমরা দেখতে পাচ্ছি যে, অক্টোবরে তার কমার্শিয়াল অপারেশনও চালু হবে। আমাদের শত্রুরা তো বলেছিলেন যে, বক্রেশ্বর চালু হবে না, বক্রেশ্বর চালু করা সম্ভব নয়। কিন্তু আপনারা কেউ তো বললেন না যে, কেন্দ্রীয় সরকারের কোনও অ্যাসিসটেন্স দিল না কেন; দীর্ঘকাল ধরে টাল বাহনা করলেন। এইভাবে যারা পশ্চিমবঙ্গকে বঞ্চিত করল, সহযোগিতা করল না তারা কিনা আজকে আমাদের বলছে যে, এখানে কোনও অগ্রগতি করতে পারেননি। একটা লোককে যদি ৮০ মিঃ দৌড়ে ৪০০ মিঃ এগিয়ে যেতে হয় এবং আরেকটি লোককে যদি ৪০০ মিঃ আগিয়ে রাখা হয় তাহলে কে ফার্স্ট হবে সেটা বোঝার চেষ্টা করুন। আজকে বন্টন ব্যবস্থাকে সঙ্গতিপূর্ণভাবে আমরা পরিচালনা করার চেষ্টা করছি। এই প্রসঙ্গে আরেকটু ভাবতে বলব যে, ডিস্ট্রিবিউশানের জন্য যে ৭৮ কোটি টাকা গত বছরে বরাদ্দ হয়েছিল,

এবার তার থেকে একটু কম হয়েছে, সেখানে বলব সংশোধিত বাজেটে এটা যাতে আরও বেশি করা যায় তার জন্য সাজেশন রাখছি। তারপরে তিস্তা ক্যানেল ফলের জল বিদ্যুৎ প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে। এর ৫টি ইউনিট চালু হয়েছে। এতে ৩৭ মেগাওয়াট নতুন বিদ্যুৎ সংযোজিত হয়েছে। আজকে শুধু তাই নয়, পুরুলিয়া পাম্প স্টোরেজে নতুন সংগঠিত হবে বিদ্যুৎ, তার ব্যবস্থা করা হচ্ছে। মুফুর টালিখোলা জল বিদ্যুৎ প্রকল্পের ব্যবস্থা নেওয়া হয়েছে। এতে ৩ মেগাওয়াট নতুন করে বিদ্যুৎ সংস্থাপিত হবে। লোধামাতে জল বিদ্যুৎ প্রকল্পর ক্ষেত্রে ৩ মেগাওয়াট জল বিদ্যুৎ প্রকল্প স্থাপিত হবে। আমাদের পশ্চিমবঙ্গে যে অসুবিধাগুলো আছে তার মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদের ক্ষেত্রে আর্থিক সংকট যেটা আছে ঠিকই সেটা আমরা কাটিয়ে ওঠার চেষ্টা করছি। এবং আমরা এটাও জানি ১৯৯৫-৯৬ সালে মোট যে বিদ্যুৎ উৎপাদন হয়েছে এবং সেই বিদ্যুৎ বিক্রি করে টাকা পাওয়ার ক্ষেত্রে তার প্রায় অনেকটাই তোলা সম্ভব হয়েছে। যেখানে ১,৩৫,৭৯২ লক্ষ টাকা বিদ্যুতের দাম, সেখানে ১,২৫,৫৬ লক্ষ টাকা আদায় করতে সক্ষম হয়েছে। ১৯৯৮-৯৯ সালে ১,৫০,৭৬৫ লক্ষ টাকা প্রকৃত বিদ্যুতের দাম, সেখানে অবশ্য আদায় হয়েছে ১,১৮,২১৯ লক্ষ টাকা। সেখানে দেখা যাচ্ছে ক্রমাগত বিদ্যুতের বৃদ্ধির পরিমাণ কমছে। বিভিন্নভাবে ডিফিসিয়েন্সি হচ্ছে। সেখানে আমরা সাবজেক্ট কমিটির ফিফথ্ রিপোর্ট, পাওয়ার কমিটির রিপোর্টে দেখলাম যে, সেখানে বলেছে যে, ডেফিসিয়েন্সির কারণ হচ্ছে এই ১,১৮৫ কোটি টাকার যে ঘাটতি হচ্ছে সেই ঘাটতি কি করে তোলা সম্ভব সেটা রিয়েলাইজ করার দরকার এবং এটা খুব একটা ডিফিকাল্ট ব্যাপার নয়। আমরা দেখছি পি ডি সি এলের ক্ষেত্রে ১৯৯৫-৯৬ সালে ৫.৯২ কোটি টাকা লাভ হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৬.২৫ কোটি টাকা লাভ হয়েছে। ১৯৯৭-৯৮ সালে ১৬.৯৫ কোটি টাকা লাভ হয়েছে এইকথা কি অস্বীকার করা যায়; আমাদের সরকার যা করতে চাইছে.....(এই সময়ে মাইক অফ করে দেওয়া হয়।)

[2-40 — 2-50 p.m.]

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৯-২০০০ সালের বিদ্যুৎ মন্ত্রী ডঃ শঙ্কর সেন যে বাজেট এনেছেন তার বিরোধিতা করে সমস্ত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই দপ্তর অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই দপ্তরকে প্রচন্ড অবহেলা করা হচ্ছে। কোথাও কোথাও দপ্তরকে বিক্রি করে দিয়েছেন গোয়েঙ্কার কাছে। আমি মনেকরি এই বোর্ডের আন্ডারে ১০০টি সাব স্টেশন থাকার প্রয়োজন ছিল। সেখানে ৩৫ কে. ভি এবং ৬৫ কে.ভির প্রয়োজন ছিল এবং সেখানে আরও দরকার ছিল। বর্তমানে কনজিউমার হচ্ছে ৩০ লক্ষ,

ডোমেসটিকের ক্ষেত্রে কম থাকার ফলে লো ভোলটেজ এবং লোডশেডিং হচ্ছে, আর সাব স্টেশন ১৪৭। ট্রান্সফরমার নুতন করে বসাতে হবে। দেখা যাচ্ছে, ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা পাওয়া সত্ত্বেও ও.ই.সি.এফ. জাপান থেকে টাকা পাওয়া সত্ত্বেও কাজ করতে পারছেন না। আপনি নতুন কোনও কাজ করতে পারছেন না। যে টাকা পাচ্ছেন সেই টাকাও সঠিকভাবে বন্টন করতে পারছেন না। সাব-স্টেশনের জন্য যে টাকা প্রয়োজন তা আপনি করতে পারছেন না। ১০ হাজার মৌজায় আপনি বিদ্যুৎ পৌঁছাতে পারেননি। নুতন একটা সিস্টেম চালু করেছেন, এস.ই.বি.তে দেখা যাচ্ছে, ৪৪৫টা অ্যাম্বাসাডার গাড়ি আছে, সেখানে যারা রিটায়ার্ড অফিসার সেখানে ভাড়া খাটাচ্ছে, অন্য লোকেরা সেখানে ঢুকতে পারছে না। এটা ভাবা দরকার। গ্রামীণ বিদ্যুৎ নিয়ে যেটা বলছেন সেটা সম্পূর্ণ সি.পি.এম. এর দখলে চলে গেছে। সেখানে সি.পি.এম. এর রিটায়ার্ড পার্সনরা চাকরি পাচ্ছেন। ফুয়েল সারচার্জ দিনের পর দিন বেড়ে যাচ্ছে, অথচ সেখানে আপনি চিৎকার করছেন না। আপনি গোয়েঙ্কাকে সন্তুষ্ট করছেন, আর সে আপনাদের পার্টি অফিস বিভিন্ন জায়গায় করে দিচ্ছে। শঙ্করবাবু পন্ডিত লোক তিনি কাজের কাজ কিছু করতে পারছেন না। বক্রেশ্বরের জেনারেশন চালু হবে আগামী ১৭ তারিখে। সেখানে ১১ হাজার লেবার চাকরি করেন, সেখানে শুনছি ৭০০ লোক পার্মানেন্ট হবে, বাকিদের চাকরির কি হবে? বজবজ এর পূজালিতে কন্ট্রাকটারের আন্ডারে যারা কাজ করছিল তারা এখন বসে আছেন, সেখানে যারা এতদিন কাজ করলো তাদের সম্বন্ধে কিছু ভাবছেন না। তাদের সম্বন্ধে একটু ভাবা দরকার। যারা চাকরি করতে করতে মারা গিয়েছেন তাদের নমিনিরা চাকরি পায়নি। এটা কেন, এটার কি উত্তর দিতে পারবেন? যারা আই.টি.আই. থেকে এসেছে, যারা স্কুল ফাইনাল পাস করে এসেছে তারা সেখানে লেবারের কাজ করছে, পিওন এর কাজ করছে, তারা চাকরি পাচ্ছেন না। এটা কি ভাবতে পারেন? শুধু তাই নয়, যারা রিটায়ার্ড পার্সন তারা সি.ই.এস.সি., এস.ই.বি.তে চাকরি করছেন, কেন এটা হবে? যারা চাকরি পাচ্ছেন না, তাদেরকে দিলে নিশ্চয় আনন্দিত হতাম, এক্ষেত্রে আমরা আপনাদের বাহবাও দিতাম। সেটা করছেন না। গ্রামে যারা বিদ্যুৎ নেওয়ার জন্য টাকা জমা দিয়েছে, তারা বিদ্যুৎ পাচ্ছেন না। আমি এই ব্যাপারে আপনাকে অনেকবার বলেছি, দরখাস্তও দিয়েছি, প্রমাণ দিয়েছি, কিন্তু আপনি বলেছেন, আমি চেষ্টা করছি, কিন্তু কিছুই হয়নি। কলকাতার পাশেই বজবজে সেখানে বিদ্যুৎ দেবার চেষ্টা করছেন বলেছেন, কিন্তু এখনও যায়নি। গ্রামের থেকে নির্বাচিত সদস্য যারা এখানে আছেন, তারা দাঁড়িয়ে বলুন কটা গ্রামে বিদ্যুৎ গিয়েছে? আমি জানি বিরাটি থেকে শুরু করে বারুইপুর, সোনারপুর, আমার এলাকায়, শিলিগুড়ি পর্যন্ত বিদ্যুৎ যায়নি। নর্থবেঙ্গলের ১৭৪টি চা বাগান আছে, তারা বিদ্যুৎ পায়নি, আপনি এখন কন্ডিশান করেছেন তারা সেটা নিতে পারছেন না। আপনি

বলুন আমাদের আমলে যেখানে যেখানে বিদ্যুৎ পৌঁছেছে সেখানে আপনারা ২৩ বছর ধরে কোথায় কোথায় বিদ্যুৎ পৌঁছেছেন? ফলে কি হচ্ছে, কোনও কিছুই হচ্ছে না, নুতন শিল্প হচ্ছে না, নুতন কারখানা হচ্ছে না। আপনারা কেন্দ্র থেকে লোন নিচ্ছেন, বেসরকারি সংস্থা থেকে লোন নিচ্ছেন, কিন্তু কোনও বিদ্যুৎ আমরা পাচ্ছি না। তার মানে আপনার কাজ করার টেন্ডেন্সি নেই। এইভাবে করলে কাজের কাজ কিছু হবে না। যেখানে চুরি হচ্ছে, সেখানে শাস্তিদানের ব্যবস্থা করুন। আপনারা ডিস্ট্রিবিউশন সিস্টেম যেটা আছে সেটাও ঠিক নেই। ফলে গ্রামগঞ্জে বিদ্যুতের অবস্থা খুবই খারাপ। লোডশেডিং হচ্ছে, লো-ভোল্টেজ হচ্ছে, একটা মোমবাতি

[2-50 — 3-00 p.m.]

জ্বললে যে রকম আলো হয় সেই রকম আলো হচ্ছে। এদিকে আপনারা বলছেন উন্নতি হয়েছে। বক্রেশ্বর শুরু করার সময়ে আপনারা অনেক কথা বলেছিলেন। আজকে কোনও ইউনিট যদি নষ্ট হয়ে যায়, কোনও ট্রান্সফর্মার যদি নষ্ট হয়ে যায়, আপনার দপ্তরের ইঞ্জিনিয়ারদের দিয়ে সেটা সারানোর ব্যবস্থা করেন না, কন্ট্রাকটরের মাধ্যমে, আপনার ব্যক্তিগত লোককে দিয়ে সেটা সারানোর ব্যবস্থা করা হয়। আমরা চাই ভালোভাবে বিদ্যুৎ গ্রামেগঞ্জে যা অন্যান্য জায়গায় যায়। আমার বিধানসভা এলাকায় পুজালি তাপবিদ্যুৎ কেন্দ্র অবস্থিত। কিন্তু তার আশেপাশের এলাকা এখনও বিদ্যুৎ যায়নি, বিদ্যুৎ দেওয়ার চেষ্টাও আপনারা করেননি। গৃহস্থ মানুষ অনেক কষ্ট করে আপনাদের অফিসে টাকা জমা দেয় লাইন নেওয়ার জন্য, তিন, চার বছর ধরে তারা টাকা জমা দিয়েছে, কিন্তু বিদ্যুৎ পাচ্ছে না। তারা বিদ্যুতও পাচ্ছে না, আবার তাদের টাকাও ফেরত দেওয়া হচ্ছে না। পুজালি তাপবিদ্যুৎ কেন্দ্রের ওখানে আপনারা যে কন্ডিশন দিয়েছিলেন, সেই কন্ডিশন আপনারা রাখতে পারেননি। যাদের জমি-বাড়ি সেখানে গেছে তাদের আপনারা চাকরি দিতে পারেননি। শুধু আমার এলাকায় নয়, অনেক এলাকাতেই যাদের ঘরবাড়ি গিয়েছে তাদের জমির দামও পাচ্ছে না, আবার চাকরিও পাচ্ছে না। এই ব্যাপারটা আপনাকে ভাবতে হবে। এই যে ঘটনা ঘটছে, তাতে আগামী দিনে আমাদের পরিবেশ পরিস্থিতি আরও খারাপ হবে। গতবার এই বিধানসভায় দাঁড়িয়ে আপনি বলেছিলেন বিদ্যুৎ ব্যবস্থা উন্নতি করব। গত এক বছরে বিদ্যুৎ ব্যবস্থা কি উন্নতি হয়েছে আপনি বলবেন। আপনি গুজরাট থেকে শুরু করে যে কোনও রাজ্যে যান, সেখানে গিয়ে দেখুন কি উন্নতি হয়েছে। সব কিছু নিয়ে রাজনীতি করলে চলবে না। আপনি বলছেন পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে বিদ্যুৎ ব্যবস্থা চালু করবেন, এটা কখনোই সম্ভব হবে না। আজকের কাগজেই আছে দেখবেন, একজন পঞ্চায়েত সদস্য কি কুকীর্তি করেছেন। বিভিন্ন জায়গায় যাতে বিদ্যুৎ যেতে পারে সেই চেষ্টাই আপনি

করেননি। আমাদের দলের মাননীয় সদস্য নির্মল ঘোষের এলাকায় একটা তাপ বিদ্যুৎ কেন্দ্র আছে, কিন্তু সেখানে আপনাদের দলের লোকেরা কাজ করতে দিচ্ছে না, আমার এলাকায় যে তাপ বিদ্যুৎ কেন্দ্রটি আছে, সেখানেও আপনার দলের লোকেরা কাজ করতে দিচ্ছে না। কাজেই আমি মনেকরি, আগামী দিনে এই বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি না হলে পশ্চিমবাংলায় শিল্প আসবে না, লোকে চাকরি পাবে না, এবং এলাকার লোক বিদ্যুৎ পাবেনা। তাই আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম সায়রনী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ভারপ্রাপ্ত বিদ্যুৎমন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন মহাশয় যে বাজেট বরাদ্দের দাবি এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বিদ্যুৎ উৎপাদন, সঞ্চালন, বন্টন এবং বিদ্যুৎ সংযোগ দেওয়ার ক্ষেত্রে যে উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে তা মন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতির মধ্যে প্রকাশিত হয়েছে। বিদ্যুৎ সংযোগ দেওয়ার ক্ষেত্রে যেভাবে উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে, তা মন্ত্রীর বাজেট বিবৃতির মধ্যে প্রকাশিত হয়েছে। সেইজন্য আলাদাভাবে আমি বিশেষ কিছু বলতে চাই না। তবে আমি কয়েকটা ব্যাপারের উপর গুরুত্ব দিতে চাই, সেটা হচ্ছে যে, আজকে পরিবেশের সমস্যা এবং এই পরিবেশের সমস্যা সমাধান করার জন্য আমাদের সরকার ইতিমধ্যে সিদ্ধান্ত গ্রহণ করেননি। কিন্তু সিদ্ধান্ত গ্রহণ করতে যাচ্ছে যে, কলকাতার যে সমস্ত ট্রাক, বাস, ট্যাক্সি চলছে, যাদের বয়স ১৫ বছর হয়ে গেছে, সেগুলি বন্ধ করে দিতে হবে। কিন্তু এই পরিবেশ দূষণের সব থেকে বড় ব্যাপার হচ্ছে তাপ বিদ্যুৎ কেন্দ্র। এটার উপর গুরুত্ব না দিয়ে আস্তে আস্তে জলবিদ্যুৎ উৎপাদন করতে পারি। আমাদের এখানে বিরাট সমুদ্র উপকূল আছে। তাতে জোয়ার ভাঁটা আছে, তাকে কাজে লাগিয়ে যাতে বিদ্যুৎ উৎপাদন করতে পারি, তার দিকে গুরুত্ব দেওয়ার প্রয়োজন আছে বলে মনেকরি। অবশ্য ইতিমধ্যে আমাদের সরকার জলবিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে একটা নজির স্থাপন করেছে। তিস্তা প্রকল্পের যে ৯টি ইউনিট ছিল, তার মধ্যে ৫টি ইউনিটের কাজ ইতিমধ্যেই সমাপ্ত হয়েছে এবং ৪টি ইউনিটের কাজ এই বছরই শেষ হবে। কিন্তু তার সঙ্গে আমি বলতে চাই যে, পশ্চিমবঙ্গের উত্তরে হিমালয় পর্বত আছে, উপকূলবর্তী এলাকা আছে। এই সমস্ত কাজে লাগিয়ে তাপ বিদ্যুৎ উৎপাদন কমিয়ে আস্তে আস্তে কিভাবে অন্যভাবে শক্তি উৎপাদন করা যায়, তার দিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে অবশ্য আমরা অগ্রগতি লক্ষ্য করছি। ইতিমধ্যে যেখানে ১৯৮৮-৯৮ সালে ২৪ হাজার ৮৫৮ টি মৌজায় বিদ্যুৎ দেওয়া হয়েছে এবং ৯৯ সাল পর্যন্ত ২৯ হাজার ৩৪১ টি মৌজায় বিদ্যুৎ দেওয়া হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গের মোট মৌজার সংখ্যা হচ্ছে ৪১

হাজার। এখনও ১২ হাজার মৌজায় বিদ্যুৎ পৌঁছে দিতে পারা যায়নি। কিন্তু এই ১২ হাজার মৌজায় বিদ্যুৎ যদি দিতে হয় তাহলে ২৪ বছর সময় লাগবে। আমরা যদি একটা মৌজায় বৈদ্যুতিকরণের জন্য ৫ লক্ষ টাকা খরচ করতে পারতাম, তাহলে এই বিদ্যুৎ চুরিকে প্রতিহত করতে পারতাম। তাহলে ১ বছরে প্রায় ৩৮০ মৌজাতে বিদ্যুৎ পৌঁছে দিতে পারতাম। এই বিদ্যুৎ চুরিকে কিভাবে রোধ করা যায়, তার জন্য আমাদের উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। আর একটা সুপারিশ আমি করছি সেটা হচ্ছে— আমরা যেখানে ট্রান্সফরমার বসিয়েছি, সেখানে যদি মিটার বসানো যায়, তাহলে সেই ট্রান্সফরমার দিয়ে যে এলাকাতে বিদ্যুৎ যাচ্ছে, ওই মিটার থেকে আমরা রিডিং নিয়ে আমরা জানতে পারব যে, ওই এলাকাতে কত বিদ্যুৎ যাচ্ছে। বিদ্যুতের গ্রাহক যে আছে, সেখানে থেকে জানতে পারব যে, কতটা বিদ্যুৎ খরচ হল বা কতটা বিদ্যুৎ চুরি হল। যদি আমরা চুরির পরিমাণ ৩০-৫০ পারসেন্ট দেখি, তাহলে সেই এলাকার প্রতিনিধি, অন্যান্য প্রশাসনিক লোকদের নিয়ে জনগণের সঙ্গে বসতে পারি এবং তাদের সতর্ক করে দিতে পারি যে, এই হারে যদি তোমাদের এলাকায় বিদ্যুৎ চুরি হয়, তাহলে আমাদের তোমাদের এলাকায় বিদ্যুৎ দেওয়া সম্ভব নয়। তাহলে কিন্তু আমাদের পক্ষে তোমাদের এলাকায় বিদ্যুৎ সাপ্লাই দেওয়া সম্ভব হবে না। তাহলে অনেকটাই বিদ্যুৎ চুরি বন্ধ হয়ে যাবে। তার সঙ্গে সঙ্গে আরেকটা কথা আপনার কাছে রাখতে চাই। গ্রামে গঞ্জে আমরা থাকি আমরা দেখেছি ৫।৬ বছর ধরে কোটেশন জমা দিয়েছে, তাদের মাথার উপর দিয়ে লাইন গেছে, সে বাড়িতে বিদ্যুৎ আনতে পারছে না। তখন তার মধ্যে লোভ জাগ্রত হয়। তখন সে তার বাড়িতে চুরি করে বিদ্যুৎ আনতে চেষ্টা করে। কোটেশন জমা দেওয়ার পর যাতে তাড়াতাড়ি বিদ্যুৎ পায় তার ব্যবস্থা গ্রহণ করতে হবে। আরেকটা কথা গ্রামে গঞ্জে অনেক টাকা খরচ করে স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ করা হয়। যেমন উলুবেড়িয়া নবগ্রাম

[3-00—3-10 p.m.]

নামে একটা হাসপাতাল তৈরি হয়েছে প্রায় ৩৬ লক্ষ টাকা খরচ করে কিন্তু দেখা যাচ্ছে বহু আবেদন নিবেদন করেও এই হাসপাতালে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা হল না। কেবল নবগ্রাম হাসপাতাল নয় পশ্চিমবঙ্গে এইরকম অনেক হাসপাতাল আছে যেখানে বিদ্যুৎ ব্যবস্থা না থাকার জন্য ফ্রিজ রাখতে পারে না, ফ্রিজ রাখতে না পারার জন্য অনেক ওষুধ যেমন কুকুরে কামড়ানো। সাপে কামড়ানোর ওষুধ, ইমিউনাইজেশন এগুলো প্রিজার্ভ করতে পারছে না। যখন দরকার হচ্ছে তখন মানুষকে প্রাইমারী হেলথ সেন্টার থেকে, ব্লক হেলথ সেন্টার থেকে কাগজ নিয়ে ছুটতে হচ্ছে মহকুমা হাসপাতালে, জেলা হাসপাতালে কিন্তু আপনি যদি বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করেন তাহলে মানুষ

এই অসুবিধা থেকে মুক্তি পাবে। আপনাকে আমি আরেকটা কথা বলতে চাই যে মাইনর ইরিগেশন এর কাজ সম্পূর্ণরূপে আপনার দপ্তরের উপর নির্ভর করে। ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল তার অধিকাংশই বিদ্যুতের সাহায্যে চলে, তার ফলে সেচ ব্যবস্থা হয় কিন্তু অনেক ক্ষেত্রে ইরিগেশন দপ্তর থেকে আপনার দপ্তরে টাকা জমা দিলেও তাড়াতাড়ি বিদ্যুৎ পাওয়া যায় না ফলে সেচের কাজ ব্যাহত হয়। যার ফলে আপনার দপ্তর থেকে যাতে সেচ দপ্তরকে সাহায্য করা হয় তার জন্য অনুরোধ করছি। তার সঙ্গে সঙ্গে আপনাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে গত বছর ফিনান্স মিনিস্টার বলেছিলেন যে যে সমস্ত কৃষকরা বিদ্যুতকে ব্যবহার করে সেচের কাজ করবে, সেই সমস্ত কৃষককে বিলের উপর ২০ পারসেন্ট ছাড় দেওয়া হবে। আমরা এই হাউসের বিধায়করা বুঝতে পারছি না কৃষকরা সেই ছাড় পাচ্ছেন কিনা। আপনি এটা আপনার জবাবি ভাষণে আপনি এটা বলবেন। যখন আমাদের পশ্চিমবাংলায় ভয়াবহ বেকার সমস্যা, তখন এই সমস্যা সমাধান করার জন্য কৃষির উন্নয়ন দরকার। কৃষির উন্নতি করতে গেলে সেচের প্রয়োজন। ইতি মধ্যে আপনার দপ্তর থেকে সিদ্ধান্ত নেওয়া হচ্ছে যে কৃষিকার্যে যে সমস্ত কৃষক বিদ্যুতের মাধ্যমে কৃষিকাজ করবে তাদের বিদ্যুতের দাম বৃদ্ধি করা হবে। পশ্চিমবাংলার কৃষকের স্বার্থে যেন এই বিদ্যুৎ এর দাম বৃদ্ধি না করা হয়। আপনার দপ্তরে কর্মচারিরা সবাই সমান নয়। অনেক অসৎ কর্মচারী আছেন। এই অসৎ কর্মচারিদের নিয়ন্ত্রণে আনতে হবে। নিয়ন্ত্রণে না আনতে পারলে বৈদ্যুতিকরণের কাজ সঠিকভাবে করা সম্ভব হবে না। প্রশাসনিক দিকে আপনাকে যথাযথ নজর দিতে হবে। তার সঙ্গে সঙ্গে এই হাউসে ফুয়েল সারচার্জ নিয়ে আপনি বিবৃতি দিয়েছেন। অনেক সদস্য তাই নিয়ে ক্ষোভ প্রকাশ করেছেন। আমাদের কাছে অনেক লোক এই ব্যাপারে আসে, আমাদের কাছে প্রশ্ন করে। আমি এই হাউজে দাঁড়িয়ে আপনার কাছে জানতে চাইছি বিগত দিনে যখন সারচার্জ বা ফুয়েল চার্জ বৃদ্ধি করা হয়েছিল, সেটা মকুব করা যায় কি না, তার ব্যবস্থা করা যায় কি না। সেটা যদি করেন তাহলে নিশ্চয়ই আপামোর জনসাধারণ আমাদেরকে আশীর্বাদ করবে। এস.সি., এস.টি.-দের জন্য লোকদীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ পাইয়ে দেবার প্রতিশ্রুতি দিয়ে ছিলেন, কিন্তু প্রকল্পর কাজ সন্তোষজনক নয়। এখন বেশির ভাগ এস.টি., এস.টি. এলাকায় বিদ্যুৎ পৌছায় নি, সেই সমস্ত এলাকা যাতে লোক দ্বীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ পায় তার ব্যবস্থা করবেন। এই বলে পুনরায় এই বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** স্যার, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী ডঃ শঙ্কর সেন তিনি যে বাজেট রেখেছেন তার বিরোধিতা করে, কংগ্রেসিদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমি গিয়ে ছিলাম ওঁনার দপ্তরে দেখা করতে, যে দীর্ঘ ১০

মহর বীরভূম জেলায় বিদ্যুতের কোনও ব্যবস্থা কোনও উন্নতি হচ্ছে না। আমি আপনার কাছে জানতে চেয়েছিলাম কেন পারছেন না। উনি বললেন আমি ডঃ. শঙ্কর সেন, আমি মন্ত্রী, আমি যদি মনেকরি একটা গ্রামে বিদ্যুৎ পৌছে দেব—কিন্তু আমার কোনও ক্ষমতা নেই, সেই টাকা আমি পাই না। এখানে আমার অসুবিধা আছে। খবরের কাগজে তাঁর প্রচন্ড ক্ষোভের কথা বিভিন্ন সময়ে প্রকাশিত হয়েছে। আজকে বিশেষ করে বলব যেভাবে সারা পশ্চিমবাংলায় বিদ্যুৎ বাজেট বেড়ে যাচ্ছে। যেভাবে গ্রামে-গঞ্জে বিদ্যুতের নাম করে মৌজার একটা হিসাব দিয়ে পশ্চিমবাংলা বিদ্যুতে প্রথম স্থান অধিকার করবে সারা ভারতবর্ষে এই বলে যে প্রচার চালানো হচ্ছে তার প্রতিবাদ করে তার বাজেট প্রস্তাবে কয়েকটি সত্য কথা বলুন। আজকে আপনাকে এই বিধানসভায় দাঁড়িয়ে বলতে চাই মাননীয় সদস্য পঙ্কজবাবু সারা দেশের পরিসংখ্যান তুলে আপনাকে বলেছেন কোন রাজ্যে কত গ্রামের মধ্যে কত গ্রামে বিদ্যুৎ হয়েছে। আপনি কয়েক বছরের পরিসংখ্যান দিয়েছেন মৌজা ভিত্তিক। বারে বারে বলেছি আপনি মৌজা ধরবেন না, মহকুমা ধরবেন না। সারা পশ্চিমবঙ্গে শত হাজার হাজার গ্রাম আছে এবং সেই গ্রামগুলির প্রত্যেকটি গ্রামে বিদ্যুৎ কমপ্লিট করতে পেরেছেন কি না এবং কত বাকি আছে এবং কত টাকা এবং কত দিনের সময় লাগবে সারা পশ্চিমবঙ্গের মানুষের কাছে বিদ্যুৎ পৌছে দিতে। সেই পরিকল্পনা আপনি গ্রহণ করছেন কি? আপনি এস.সি., এস.টি.দের যে লোকদ্বীপ প্রকল্পের ব্যবস্থা ছিল, সেটা আপনি দীর্ঘ দিন ধরে তুলে দিয়েছেন আজকে বঞ্চিত হচ্ছে মানুষ। যে সমস্ত কৃষক চাষের জন্য টাকা জমা দিয়েছিল, সেখানে দেখা যাবে যে ৫টা পাড়ার মধ্যে একটা পাড়াতে আছে। হয়তো দেখা যাবে যে তাদের ক্ষমতা নেই, কিন্তু লাইন থেকে তারা কানকশন নিতে পারে। কিছু মানুষ কোটেশন এবং টাকা জমা দেওয়া সত্ত্বেও আজও আপনি বিদ্যুৎ পৌছে দিতে পারলেন না। আরেকটা

[3-10—3-20 p.m.]

কথা বলি, যাদের বিদ্যুৎ দিয়েছে তাদের আবার মিটার দেননি। বাজার থেকেও কিনতে পাওয়া যায় না। আপনার দপ্তর থেকে বন্টন করা হয়। কিন্তু আজকে বিদ্যুৎ যাওয়ার পর এক বৎসর হয়ে গেল সেখানে মিটার দিতে পারছেন না। তারা অবাধে বিদ্যুৎ খরচ করছে, আপনার কর নষ্ট হচ্ছে, কোনও ব্যবস্থা নেই। তাই আজকে আপনার কাছে জানতে চাই, এই বাজেটের সাফল্য কি? এর জন্য কি ব্যবস্থা নিয়েছেন? আপনি কোনও ব্যবস্থা নিতে পারেননি। একটা জায়গায় দেখছিলাম এক/দেড় কি.মি. পথ সেখানে মিটারের পদ্ধতিতে গ্রামে বিদ্যুৎ নিয়ে যাওয়া যাচ্ছে না। আমাদের বিরভুম জেলায় অনেক গ্রাম আছে যেগুলো মহকুমা শহর থেকে এক দেড় কি.মি. দূরে কিন্তু বিদ্যুৎ

যায়নি। আজকে স্বাধীনতার ৫০ বছর পরে এই লজ্জা, দুঃখ কোথায় ঢাকবেন? আমার বিধানসভা কেন্দ্র রামপুর হাট শহরের পাশে একটা ওয়ার্ডের একটা পার্ট মিউনিসিপ্যালিটি বাকিটা অঞ্চল এলাকা। সেখানে জয়কৃষ্ণপুর গ্রামে অফিস, আদালত, রোডস সব হয়ে গেছে কিন্তু বিদ্যুৎ এখনও পৌঁছায়নি। আপনারা হয়তো আজকে পরিসংখ্যান তুলে বলবেন, বিদ্যুতের ক্ষেত্রে সারা পশ্চিমবাংলায় এই অবস্থা নেই। আজকে আপনাকে পরিষ্কার করে বলতে হবে, সত্যিকারের যে টাকার বাজেট বরাদ্দ পেশ করেছিলেন সি.পি.এম. পার্টি বা বামফ্রন্ট কেন সেই বরাদ্দ টাকা দিতে চায় না? প্রথম প্রথম ডঃ শঙ্কর সেন সারা পশ্চিমবাংলায় একটা নাম করেছিলেন। তিনি আসার পরে বিদ্যুৎ-এর অবস্থার অনেক উন্নতি হয়েছিল। সবাই আপনাকে সে জন্য ধন্যবাদ দিয়েছিল। কিন্তু তারপর দেখছি আপনার পেছনে কাঠি দেওয়া শুরু হয়ে গেছে, ডানা ছাঁটা হচ্ছে কেন? আপনি দুর্নীতির প্রতিবাদ করতে চেয়েছিলেন, ঘুষ নিতে পারেননি বলে? নাকি, বামফ্রন্ট কর্মচারি, সিটু কর্মচারিদের, যারা অবৈধভাবে বিদ্যুৎ দপ্তরকে শেষ করতে চায় তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে চেয়েছেন তাই ডানা ছেঁটে দেওয়া হয়েছে। গ্রামে গ্রামে যে বিদ্যুৎ-এর ব্যবস্থা করেছেন সেটানে মিট মিট করে আলো জ্বলে, ভালো ভাবে বিদ্যুৎ পায়না। অথচ, ফুয়েল সারচার্জ, সারচার্জ, কৃষকদের চার্জ বাড়িয়ে চলেছেন। আজকে তাই এই বাজেটের বিরোধিতা করে এবং কংগ্রেসের আনা কাট মোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড়ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার সমর্থনে দু-চার কথা বলছি। আপনারা বক্রেশ্বর নিয়ে অনেক কথা বলতেন। কিন্তু আজকে অবস্থাটা কি দাঁড়ালো? আগামী ১৭-ই জুলাই আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রকে জাতীর উদ্দেশ্যে উৎসর্গ করতে যাচ্ছেন। জলের জন্য বক্রেশ্বরে ড্যামও তৈরি হচ্ছে। কথায় আছে না, 'তুই করিসনি, তোর বাবা করেছে'— আপনাদের হয়েছে সেই অবস্থা। আজকে ডঃ শঙ্কর সেনের নেতৃত্বে বক্রেশ্বরের উদ্বোধন হতে চলেছে ১৭-ই জুলাই। আপনারা সেটাকে অভিনন্দন জানান, ধন্যবাদ জানান। আরেকটা ব্যাপার বলছি। অম্বিকাবাবু সেখানে গিয়েছিলেন তিনি ট্রেনের মধ্যে আমাকে বলেছিলেন, 'বক্রেশ্বর নিয়ে কিছু বলার নেই।' উনি বলেছিলেন, 'সত্যি সত্যি বক্রেশ্বর একটা অনবদ্য ব্যাপার করেছেন।' কাজেই এ ব্যাপারে নতুন করে বিতর্কের অবকাশ নেই'। সি.ই.এস.সি. বজবজে ৫৬-৬০ মাস সময় নিয়েছে, সেখানে ডঃ সেনের নেতৃত্বে বিদ্যুৎ বিভাগের সমস্ত কর্মচারী সাড়ে সাইত্রিশ মাসের মধ্যে অভূতপূর্বভাবে এই কাজটা তুলে দিয়েছেন। আপনারা এই জায়গায় বলবেন না? আপনারা কি করছেন? মমতা দিদি, আপনাদের বিশেষ দিদি এখন ধর্না লাগিয়েছেন। সি.ই.এস.সি.র ব্যাপারে আমাদেরও বক্তব্য আছে। সি.ই.এস.সি.র সম্পর্কে আমি আসছি। এন.টি.পি.সি. তারা মূলধনের

উপর ১২ থেকে ১৬ পারসেন্ট লাভের হার বৃদ্ধি করেছে। ফলে ৭ কোটি টাকা বিদ্যুৎ বিল বৃদ্ধি পাবে। বিদ্যুতের দাম ৩০ পয়সা বৃদ্ধি পাবে। ফরাক্কার বিদ্যুতের জন্য ১৫৬ কোটি টাকা, কাহেলগাঁওয়ের জন্য ৮৬ কোটি টাকা রয়েছে। এন.টি.পি.সি.-র বিদ্যুতের দাম বেশি হওয়ায় এই বিদ্যুৎ রাজ্য বিদ্যুৎ পর্ষদের গ্রাহকদের কাছে বিক্রি করা কঠিন। আজকে মমতা দিদি কেন এই নাটক করছেন? কারণ ভোট আসছে, ভোট করতে হবে। সেজন্য তিনি এই নাটক করছেন। কিন্তু এন.টি.পি.সি.দের নিয়ে তো তিনি ধর্ণা করেন না। তারা যে বিদ্যুতের দাম বাড়াচ্ছে তা নিয়ে তো তিনি ধর্না করেন না। আজকে কলকাতা বাদ দিয়ে যারা রাজ্য বিদ্যুৎ পর্ষদের গ্রাহক তারা বোধহয় আপনাদের কেউ নন? এন.টি.পি.সি. হঠাৎ বিদ্যুৎ বন্ধ করে দিয়েছে। কারণ এন.টি.পি.সি. আমাদের রাজ্যসরকারের কাছে টাকা পাবে বলে বন্ধ করল। কিন্তু উত্তরপ্রদেশের কাছে, দিল্লির কাছেও তো এন.টি.পি.সি. টাকা পেত, কিন্তু সেখানে তো এন.টি.পি.সি. বিদ্যুৎ বন্ধ করে দেয়নি। তারা শুধু পশ্চিমবঙ্গেই বিদ্যুৎ বন্ধ করেছে। এ ব্যাপারে তো আপনাদের মমতা দিদি কিছু বলছেন না। তাঁরা শুধু বামফ্রন্টকে কিভাবে বেইজ্জত করা যায়, কিভাবে বামফ্রন্টের বিরুদ্ধে ষড়যন্ত্র করা যায় তার চেষ্টা করছেন। আজকে সুব্রত মুখার্জি আমাকে জুতো দেখিয়েছে। কিন্তু আমি একটা কথা বলি, আপনাদের দলের লোকেরাই আপনাদের জুতো দেখায়, আমাকে দেখাবার প্রয়োজন নেই। কিন্তু একটা কথা হচ্ছে যে, এন.টি.পি.সি.র সঙ্গে আমাদের কথা বলা দরকার। এন.টি.পি.সি. অন্যায়ভাবে বিদ্যুতের দাম বাড়াচ্ছে। আজকে এন.টি.পি.সি. যে ভাবে বিদ্যুতের দাম বাড়াচ্ছে, যেভাবে তারা মাঝে মাঝে বিদ্যুৎ বন্ধ করার হুমকি দিচ্ছে সেটাকে আমরা ষড়যন্ত্র বলে মনে করছি এবং এটা পশ্চিমবঙ্গের সমস্ত মানুষের প্রতি ষড়যন্ত্র। আজকে যেভাবে বামফ্রন্ট সরকার ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে সাধারণ মানুষের উন্নতি ঘটিয়ে এগিয়ে যাচ্ছে সেই জায়গায় আপনারা আঘাত করতে যাচ্ছেন। এন.টি.পি.সি. সম্বন্ধে কথা

[3-20 — 3-30 p.m.]

বলার সাথে সাথে সি.ই.এস.সি.-র বিরুদ্ধেও আমাদের কথা আছে। যেভাবে তারা ফুয়েল সারচার্জ বাড়িয়েছে তাতে আমাদের আপত্তি আছে। তাদের বিরুদ্ধে আমরাও মুভমেন্ট করছি। বামপন্থী নেতৃবৃন্দ মুভমেন্ট করছে। আমাদের লোকেরাও সেই আন্দোলনের অংশিদার। আজকে এ বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তাতে তিনি বলেছেন, "The Government has, therefore, taken a decision to ask the CESC to provisionally reduce the existing rate of arrear FSC from 46 paise per unit to a substantially lower level of around 23 paise per unit. আবার বলছে, with appropriate phasing of instalments, with ef-

fect from July 1, 1999 এই যে ব্যাপারটা হচ্ছে, এতে মাননীয় বিদ্যুৎমন্ত্রী, আপনি অনুরোধ করছেন এবং সি.ই.এস.সি.-কে সাজেশন দিচ্ছেন। আপনি খুবই ক্যাটিগোরিক্যালি বলবেন যে, অ্যাক্ট এই কথা বলছে, সুতরাং অ্যাক্টের ফলে আপনি তাদের বাধ্য করতে পারছেন না। এই জায়গায় আমার প্রশ্ন, সি.ই.এস.সি.-র একতরফা সিদ্ধান্তকে বাধা দেবার ক্ষেত্রে অ্যাক্ট যদি বাধা হয়ে দাঁড়ায় তাহলে সেই অ্যাক্ট পরিবর্তন করার কথা কি আমরা ভাবতে পারি না? অবশ্যই আমাদের অ্যাক্ট পরিবর্তন করার কথা ভাবতে হবে, সি.ই.এস.সি.-কে নিয়ন্ত্রণ করার কথা ভাবতে হবে। বাসের ভাড়া বাড়ার ক্ষেত্রে বা অন্যান্য ক্ষেত্রের মূল্য বৃদ্ধির ক্ষেত্রে সরকারের যেমন একটা দায়িত্ব থাকে তেমন বিদ্যুতের দাম বৃদ্ধির ব্যাপারে, বিশেষ করে সি.ই.এস.সি-র ব্যাপারেও রাজ্য সরকারের একটা নিয়ন্ত্রণ থাকা দরকার। জনস্বার্থে রাজ্য সরকারের এ ক্ষেত্রে পূর্ণ নিয়ন্ত্রণ থাকা দরকার। কাজেই যে অ্যাক্ট আছে তা যদি জনবিরোধী হয় তাহলে তা পরিবর্তন বা সংশোধন করা দরকার।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কি সময় শেষ হয়ে গেছে? যদি হয়ে থাকে তাহলে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই সঙ্গে জিজ্ঞাসা করছি— মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আজকে পশ্চিমবাংলায় যে বিদ্যুৎ দিচ্ছেন তার জন্য কি আপনি খুশি? আমি জানিনা, আপনি খুশি কিনা এবং আমি আরও জানিনা আপনি গ্রামে যান কিনা, গ্রামের অভ্যন্তরে আপনার যাওয়ার কোনও সুযোগ আছে কিনা! আপনি হয়ত এই ভেবে খুব খুশি যে, আপনি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছেন। অথচ আপনার দপ্তর সংক্রান্ত এই বিধানসভার যে সাবজেক্ট কমিটি আছে, সেই সাবজেক্ট কমিটির রিপোর্ট বলছে, "It appears that the physical target of the Board in the sphere of distribution of rural electrification on Lokdeep Kutirjyoti Scheme had not been fully achieved during the year 1998-99. Specially the plight of the rural electrification of virgin rural mouzas are far below the satisfactory level." এটা আমার কথা নয়, সাবজেক্ট কমিটির কথা। অথচ এরপরে আমি জানি এখানে আপনারা সবাই হাত তুলে এই বাজেটকে সমর্থন করবেন সাবজেক্ট কমিটির এই সমালোচনার পরেও। একটু আগে কংগ্রেসি বন্ধু অসিত

মাল বললেন, আপনি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবার ক্ষেত্রে মৌজার কথা বলেন। মৌজার কথা না বলে আপনি ৩৮ হাজার গ্রামের কথা বলুন। সরকারি স্ট্যাটিসটিক্স অনুযায়ী আপনি সব সময় হিসাব দিয়ে দেখান যে, 'এত মৌজা আছে, তার মধ্যে এত মৌজায় বিদ্যুৎ পৌঁছে দিয়েছি। আমি ৭ বছর পশ্চিমবাংলার একটা গ্রামীণ কেন্দ্রের এম.এল.এ. ছিলাম। সুতরাং এ বিষয়ে আমার অভিজ্ঞতা আছে। আপনি মৌজার কোনও একটা অংশে বিদ্যুৎ পৌঁছে দিয়ে বলছেন, "গোটা মৌজার বিদ্যুৎ পৌঁছে দিয়েছি।' এটা জাগলারি অব স্ট্যাটিসটিক্স ছাড়া আর কিছুই নয়। আপনারা বিগত ২৩ বছর ধরে এখানে ক্ষমতায় আছেন। এত দীর্ঘ সময় ধরে ভারতবর্ষের কোনও রাজ্যে কোনও সরকার নেই। অন্যান্য রাজ্যের সঙ্গে আপনাদের কি তুলনা হবে? অন্যান্য রাজ্যে সরকার আসছে, সরকার যাচ্ছে। এখানে একটানা ২৩ বছর আপনারা ক্ষমতায় রয়েছেন, ফলে সব দিক দিয়ে এই রাজ্যের ভারতবর্ষের এক নম্বর রাজ্য হওয়া উচিত ছিল। অথচ আমরা দেখছি গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আমাদের এই রাজ্যের ভারতবর্ষের মধ্যে স্থান হচ্ছে ১৩/১৪ নম্বরে। আপনারা এখনো সেন্ট পারসেন্ট ইলেকট্রিফিকেশন করতে পারেননি। যেখানে ভারতবর্ষের অনেকগুলি রাজ্যে ১০০ ভাগের ১০০ ভাগ গ্রামে বৈদ্যুতিকরণ করতে সক্ষম হয়েছে, সেখানে আপনি রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের মাধ্যমে টাকা খরচ করতে পারছেন না। এখানে সাবজেক্ট কমিটির যে রিপোর্ট সেই রিপোর্টে বলছে, আপনার রুর‍্যাল ইলেকট্রিফিকেশন স্কিমে ৭৮.৭৫ কোটি টাকার অ্যালোকেশন ছিল, সেখানে আপনি খরচ করেছেন ৩৩.৪ কোটি টাকা। আপনি গ্রামের মানুষকে কি কৈফিয়ত দেবেন? আপনার ইচ্ছা আছে, কি নেই তা এর থেকেই প্রমাণিত হবে। মানুষকে বিদ্যুৎ দেবার ক্ষমতা নেই, ইচ্ছাও নেই। আজকে যেকথা পঙ্কজবাবু বলেছেন আমি তার স্টাটিসটিক্সের মধ্যে যাচ্ছি না, কারণ আমার সময় কম, কিন্তু আমি আজকে এই কথা বলছি, ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্য তার যা অ্যালোকেশন তার থেকে বেশি টাকা খরচ করতে পেরেছেন। কিন্তু আপনি রুর‍্যাল ইলেকট্রিফিকেশন স্কিমে যে ৭৮.৭৫ লক্ষ টাকা খরচ করা নির্দিষ্ট ছিল, সেখানে আপনি খরচ করেছেন ৩৩.৪ কোটি টাকা ১৯৯৮-৯৯ সালে এবং বলেছেন, "The Board could utilise only a sum of Rs. 33.04 crore. The target fixed for the year 1998-99 could not be achieved owing to various reasons of which the infrastructural inadequacy of the Board stood as the major retarding factor". অর্থাৎ আপনার যে ইনফ্রাস্ট্রাকচার আছে বোর্ডে, সেই বোর্ডের ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট না করতে পারলে কিছু হবে না। আপনি একজন শিক্ষিত মানুষ, অধ্যাপক মানুষ, আপনার জ্ঞান-বুদ্ধি দিয়েও বোর্ডের ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট হচ্ছে না এবং না হওয়ার ফলে গ্রামের বৈদ্যুতিককরণ হচ্ছে না। এইভাবে আজকে কলকাতার মানুষকে

আস্তে-আস্তে ফিরিয়ে দিন এই ল্যাম্পে (এই বলে একটি হ্যারিকেন তুলে ধরলেন)। মানুষ আজকে এই ল্যাম্পে ফিরে যাচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শোভনবাবু, এটা ইল্লিগাল। এইভাবে ডেমনেস্ট্রেশন ইল্লিগাল।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, এটা জ্বলছে না। আপনি আজকে সি.ই.এস.সিকে যেভাবে লুঠ করতে দিচ্ছেন—অবশ্য আমরা জানি, আপনার ইচ্ছা ছিল না, আপনি বাধ্য হয়ে দিচ্ছেন, চাপের কাছে নতি স্বীকার করেছেন, কারণ জ্যোতিবাবুর বিশেষ বন্ধু গোয়েঙ্কা, যাকে বাংলাদেশে বেড়াতে নিয়ে গেলেন—তাকে আজকে মদত দিচ্ছেন। কলকাতায় ৫৭৫ বর্গ কিলোমিটারের মধ্যে মানুষ থাকে। আজকে কিভাবে এই গোয়েঙ্কাকে লুঠ করার অনুমতি দিয়েছেন দেখুন, ফুয়েল সার-চার্জের দাম যেখানে হচ্ছে ১৪ পারসেন্ট, সেখানে আপনি ৩২ পারসেন্ট ফুয়েল-সার-চার্জ করার জন্য অনুমতি দিয়েছেন। প্রত্যেকটা বিল লক্ষ্য করলে বুঝতে পারবেন কিভাবে এবং কতটা বিল বেড়ে গেছে। সবচেয়ে বড় কথা, এই গোয়েঙ্কারা যতক্ষণ আসেনি, ততক্ষণ ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন লস ছিল—১২।১৩।১৪ পারসেন্ট। আর এই গোয়েঙ্কারা আসার পর এটা হয়ে গেল ২০ পারসেন্ট ট্রান্সমিশন লস। এই যে কারচুপি—যেখানে অডিট হবে না—কোটি-কোটি টাকা এইভাবে জনগণের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। যেহেতু মুখ্যমন্ত্রীর বিশেষ বন্ধু তাই অবাধে লুঠ করার অনুমতি দিয়েছেন। আজকে ১৫ দিন হয়ে গেছে, কলকাতার বুকে শ্রীমতী মমতা ব্যানার্জি অবস্থান করছেন। সাড়ে ৩ লক্ষ মানুষের সই করা কাগজ রাজ্যপালের কাছে জমা দিয়েছি। কেন তারা সই করেছে? এর বিরুদ্ধে প্রতিবাদ করার জন্য। আর আজকে আপনি তাকে সিমপ্লি প্রোটেকশন দিলেন। আমি জানি না আপনার অনুমোদন আছে কিনা? আমি একটা প্রশ্ন তুলেছিলাম, একটা বিলে ৫।৬ কলাম থাকে। কে বুঝবে? এর কি হিসাব? বোঝার খুবই অসুবিধা আছে। কিন্তু একটা টেলিফোন বিলে ১০০ ইউনিটের কি চার্জ, ৫০ ইউনিটের কি চার্জ, ৬০ ইউনিটের কি চার্জ সেটা দেওয়া থাকে অর্থাৎ একটা ট্রান্সপারেন্সি থাকে। কিন্তু সি.ই.এস.সির কোনও ট্রান্সপারেন্সি নেই, কত টাকা তারা নিচ্ছে তার কোনও হিসাব দেওয়া থাকে না। সবচেয়ে বড় কথা, সি.ই.এস.সি ১৯৯৫-৯৬ সালে তারা লাভ করেছিল ১৫ কোটি টাকা। ১৯৯৬-৯৭ সালে তারা লাভ করলো ৪১ কোটি টাকা আর ১৯৯৭-৯৮ সালে তারা দেখিয়ে দিল ১২৫ কোটি টাকা লস। কোন্ অঙ্কে এটা হল তা খুঁজে পাওয়া যাবে না। এমন কি ট্রান্সমিশন লস দেখানো হচ্ছে বিদ্যুৎ পর্ষদের থেকেও বেশি। বিদ্যুৎ পর্ষদকে জঙ্গল পেরিয়ে, জল পেরিয়ে, সাগর পেরিয়ে বিদ্যুৎ দিতে হচ্ছে। তার জন্য তাদের যে ট্রান্সমিশন লস হচ্ছে তার থেকেও সি.ই.এস.সির ট্রান্সমিশন লস বেশি দেখাচ্ছে। এই যে ট্রান্সমিশন লস দেখাচ্ছে, এটাই হচ্ছে আসল

টাকা চুরি করার রাস্তা। আপনারা সব জেনেও—ব্যক্তিগতভাবে আপনাকে আমি দায়ী করছি না কারণ প্রথমে আপনি আপত্তি করেছিলেন কিন্তু তা সত্ত্বেও আজকে এইভাবে লস দেখানো হচ্ছে। সাইফোনিং অব ফান্ড বা মানি হচ্ছে। সি.ই.এস.সি. তার টাকা বিভিন্ন জায়গায় চালান করে দিচ্ছে। কিভাবে করছে দেখুন। আর.পি.জি. তার লোগো ব্যবহার করলে বছরে তাকে ৪ কোটি টাকা দিচ্ছে। আর.পি.জি. তার বিল্ডিং স্পনসরিং-এর জন্য ৩০ লক্ষ টাকা দিচ্ছে। গোয়েঙ্কা কোম্পানির গ্যাজেস সুগারকে তারা ৮ কোটি ৭৪ লক্ষ ৩৩ হাজার ১২৫ টাকা দিয়েছে। এইভাবে সাইফোনিং অব ফান্ড হচ্ছে। আর যারা কনজিউমার তাদের উপর এটা লোড হিসাবে আসছে। এই যে ২৩ পয়সা করছেন, আমরা চাইছি আপনি এরজন্য একটা পরিষদীয় কমিটি করুন। এরমধ্যে দুর্নীতি আছে, প্রবল দুর্নীতি আছে। এরজন্য পরিষদীয় কমিটি করুন এবং তা করে তাদের দেখতে দিন যে এরমধ্যে সততা কতখানি আছে, সত্যতা কতখানি আছে। আপনি নিজে যখন বক্তব্য রেখেছিলেন তখন বলেছিলেন যে, যে কোনও কমিটি হ'লে আমাদের কোনও অসুবিধা নেই। আমি আপনার কাছে তাই দাবি করবো যে পরিষদীয় কমিটি করা হোক। মানুষের উপর যে চূড়ান্ত বোঝা নেমে এসেছে তার থেকে মানুষকে মুক্ত করার জন্য সিম্পল এই ২৩ পয়সায় কিছু হবে না। কারণ এ তো আবার দিতে হবে। এই মুহূর্তে আমার উপর লোড কমবে ঠিকই। এটাও আমি জানি যে আমাদের আন্দোলনের চাপে আপনারা এটা বলতে বাধ্য হয়েছেন। কিন্তু পারফেক্টলি এটা রিলিফ নয়। এটা কেবলমাত্র মুখ রক্ষা করলেন। এটাকে স্টাগারিং করে দিলেন। আমি পরিশেষে আবার তাই বলব, আপনি পরিষদীয় কমিটি করুন এবং তা করে সত্যি সত্যি সি.ই.এস.সি. যে লুট করছে সেটা বন্ধ করার ব্যবস্থা করুন। এই কথা বলে বাজেটের পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

[3-30—3-40 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন মহাশয় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, '৯১ সালে ডঃ সেন যখন রাজ্যের বিদ্যুৎমন্ত্রী হয়ে এলেন...

(এই সময় মাননীয় সদস্য শ্রী পঙ্কজ ব্যানার্জি একটি হ্যারিকেন অফিসারদের টেবিলে বসিয়ে দিয়ে যান।)

(গোলমাল)

(মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল তা নামিয়ে রাখেন।)

(গোলমাল)

(মাননীয় সদস্য শ্রী পঙ্কজ ব্যানার্জি আবার তা তুলে দেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ওটা সভার বাইরে পাঠিয়ে দিন। শৈলজাবাবু বলুন।

(এই সময় শ্রী পঙ্কজ ব্যানার্জি এবং অন্যান্য কংগ্রেসি সদস্যরা মাননীয় উপাধ্যক্ষের দৃষ্টি আকর্ষণ করে বলেন যে সভার মাননীয় বিদ্যুৎমন্ত্রী উপস্থিত নেই।)

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি আমাকে বলে গিয়েছেন। আপনি বলুন, সব রেকর্ড হচ্ছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রী পুর্ণেন্দু সেনগুপ্ত বলুন।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর বাজেটকে সমর্থন করছি এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করছি। ..... (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) .... তালিকায় আমার নাম আগে ছিল, আপনারা লবি করে সেটা নামিয়ে দিয়েছেন। কাজেই আমি বলবো। আমি অভিনন্দন জানাব মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে, কারণ তিনি সীমাবদ্ধ বাজেটের মধ্যেও অপ্রচলিত শক্তির উৎস্যকে কাজে লাগিয়ে প্রত্যন্ত গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছেন। বিজ্ঞান, প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎসকে কাজে লাগিয়ে তিনি প্রত্যন্ত গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছেন বলে আমি তাঁকে অভিনন্দন জানাই। সেই সমস্ত ভয়ঙ্কর দিন যখন লোডশেডিং-এর দাপটে সারা পশ্চিমবঙ্গ অন্ধকারে ডুবে থাকতো সেই অবস্থা থেকে আপনি বাংলাকে উদ্ধার করেছেন বলে আপনাকে অভিনন্দন জানাই। আজকে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ অনেকখানি এগিয়ে গেছে। তার অন্যান্য ক্ষেত্রে যেসব ত্রুটি-দুর্বলতা রয়েছে সেসব দুর্বলতা নিশ্চয়ই আমরা মেটাবো। কিন্তু একথা আপনারা অস্বীকার করতে পারেন না, গত গয়েক বছর নিরলস প্রচেষ্টার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন, তার বন্টন এবং পরিচালন ব্যবস্থায় একটা নতুন মাত্রা সংযোজিত হয়েছে। কিন্তু আজকে বহুজাতিক সংস্থা এবং আন্তর্জাতিক অর্থ ভান্ডারের চাপে বি.জে.পি. সরকার যে নীতি নিয়েছে তার ফলে

বেসরকারি মালিকদের হাতে বিদ্যুৎ দপ্তরগুলি চলে যাওয়ার উপক্রম হয়েছে। সেই চেষ্টাই করছেন তারা। রাজ্যে রাজ্যে যে বিদ্যুৎ পর্ষদগুলি রয়েছে সেগুলোর মধ্যে তারা ভাঙ্গন সৃষ্টি করছেন, অকেজো করবার চেষ্টা করছেন। এইভাবে তারা বেসরকারি মালিকদের সুবিধা করে দিচ্ছেন। তারই ফলশ্রুতি হিসাবে আমাদের কলকাতায় গোয়েঙ্কা পরিবারের নক্কারজনক ভূমিকা সি.ই.এস.সি. নিয়েছে। গত জানুয়ারি থেকে সি.পি.আই.-এর পক্ষ থেকে এর বিরুদ্ধে আন্দোলন করা হচ্ছে। ২২শে মার্চ সি.পি.এম. পার্টির পক্ষ থেকে আমরা সি.ই.এস.সি.-র সামনে ধর্নাও দিয়েছিলাম ফুয়েল সারচার্জ বৃদ্ধির বিরুদ্ধে। আমরাই প্রথম বলেছিলাম, ৫০০ কোটি টাকা কোনও প্রতিষ্ঠানের বকেয়া থাকলে সেই প্রতিষ্ঠানকে সরকার টেক-ওভার করুন কেন বেসরকারি মালিকদের হাতে পশ্চিমবঙ্গের জনজীবনকে তুলে দেবো?

[3-40—3-50 p.m.]

আমার তৃতীয় কথা হচ্ছে, কংগ্রেস বন্ধুরা জানেন যে, এন.টি.পি.সি. কি করছে। এন.টি.পি.সি. পশ্চিমবঙ্গ সরকারকে আগে থেকে না জানিয়ে তারা ইউনিট প্রতি বিদ্যুতের দাম ১.৫ থেকে ২ টাকা করেছেন। তারজন্য ৫০ কোটি টাকা পশ্চিমবঙ্গকে গুনাগার দিতে হবে। এন টি পিসির খামখেয়ালীপনায় তাদের আপনারা সমর্থন করতে পারেন? আপনারা হয়ত সমর্থন করতে পারেন কিন্তু আমরা তা পারি না। আমরা জানি আমাদের বিদ্যুৎ পর্ষদের অনেক ত্রুটি-বিচ্যুতি আছে। কিন্তু সেই ত্রুটি-বিচ্যুতির মধ্যেও আমরা যখন গ্রামবাংলায় ঘুরি তখন দেখি যে, সেখানে একটার পর একটা মৌজায় বা একটা গ্রামসভায় একটা করে পোস্টের খুঁটি পোঁতা আছে। কংক্রিটের খুঁটি ১০-১২ বছর ধরে পোতা আছে কিন্তু তার লাগানো হয়নি। এইরকম ঘটনা মেদিনীপুরের সদর ব্লকের ২নং অঞ্চলের গোয়ালভাঙ্গা, ৫নং অঞ্চলে সিরমণী, সাকোটি, ৭নং অঞ্চলে মাগুর ভেড়িয়া, আঙ্গুঁয়া গ্রামসভাগুলিতে খুঁটি পোঁতা আছে কিন্তু বিদ্যুৎ যায়নি। জেলা পরিষদ বা বিদ্যুৎ দপ্তরে খোঁজ নিলেও তারা বলতে পারছেন না ঐ খুঁটি কেনই বা পোঁতা হল বা কারা পুঁতেছেন এবং তার সংযোগ হবে কিনা। ১৯৮৬ সাল থেকে এইসব খুঁটি পোঁতা আছে। ওখানে যদি কানেকশন সংযোগ করেন তাহলে গ্রামে বিদ্যুতের অভাব আছে তার কিছুটা সুরাহা হবে। তারপরে আমার বক্তব্য শেষ করবার আগে এম পি কোটার টাকা যে বিদ্যুৎ পর্ষদের হাতে তুলে দেওয়া হয় এবং জেলাপরিষদের হাতে যে ওই কোটার টাকা তুলে দেওয়া হয় তার অবস্থা কি দাঁড়ায় সেটা বলছি। সাংসদের টাকা সবং থানার বড় সাহাড়া ও হারনানে ১৯৯৬-৯৭ সালে প্রায় ১ লক্ষ টাকা করে দুবার ১ লক্ষ দিয়ে দুলক্ষ টাকা দেওয়া হল। কিন্তু আজকে আড়াই বছর হল, আজ পর্যন্ত ওখানে বিদ্যুৎ সংযোজন হয়নি কেন তা মন্ত্রীকে একটু দেখতে হবে। এই ত্রুটিগুলোর

দিকে একটু নজর রাখতে হবে। যারা এই কাজ চক্রান্ত করে করেনি তাদের শাস্তি দিতে হবে। ১৯৯৬-৯৭ সালে এম পি কোটার স্কিম সার্ভে করার জন্য বিদ্যুৎ পর্ষদের অফিসাররা কন্ট্রাক্টরদের হাতে সার্ভে করার দায়িত্ব দিয়ে দেন। তারা কোনও রকমে একটা সার্ভে করে একটা এস্টিমেট করে এম পি কোটার টাকা আদায় করে নিয়ে নেওয়া হয়। তারপরে ট্রান্সফরমার আপ গ্রেডশনের আবেদন-নিবেদন করলেও কাজ হয় না। কিন্তু লোক্যাল এস এস এর সঙ্গে অ্যারেঞ্জ করলে কাজ হয়ে যায়। এম.পিরা চিঠি লিখলেও অনেক পদস্থ অফিসার এবং ইঞ্জিনিয়াররা সেরকম নজর দেন না। তারা ওই চিঠির জবাব পর্যন্ত দেন না। এই এম পি কোটার স্কিম সার্ভে করতে ২ থেকে আড়াই বছর সময় লাগে। দে পাড়া ব্লক হেলথ সেন্টারে ১৭.১২.৯৭ সালে ৬,৪৬,২১৮ লক্ষ টাকা পি.ডব্লিউ.ডিকে ইলেকট্রিক কানেকশনের জন্য পাঠিয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেই হাসপাতালে সার্ভিস কানেকশন হয়নি। এইসব বিষয়গুলো নিশ্চয় ত্রুটি এবং আপনাকে এই ব্যাপারে আরও সজাগ হতে হবে। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন জানাব যে, বোরো চাষের মরশুমে বিদ্যুতের অভাবে চাষে জল দেওয়া ঠিকমতো যায়নি। যদিও বা বিদ্যুৎ দেওয়া হল তা এমন লো ভোল্টেজ, যে ফ্রিকয়েন্সি বিদ্যুৎ আসার ফলে চাষের কাজ ঠিকমতো করা যায় না। তাছাড়া সবং, পটাশপুর থানার অন্তর্গত অঞ্চল গত বছরে সেচের জল পায়নি। রাজ্য বিদ্যুৎ পর্ষদে যেসব কর্মচারী কাজ করেন তাদের বেতনের অসঙ্গতির ফলে তাদের কাজেরও গোলমাল দেখা যাচ্ছে। এই বিষয়টা মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিদ্যুৎ পর্ষদের কর্মচারিরা পদে পদে লাইন বা কানেকশন দিতে গিয়ে নানারকম ঝামেলায় পড়তে হচ্ছে। ইতিমধ্যে ২২জন কর্মচারী মারা গেছে। তাদের যে বেতন সংক্রান্ত গোলমাল চলছে এবং দাবি দাওয়া রয়েছে সেগুলো একটু সহযোগিতা মনোভাব নিয়ে দেখুন। বিদ্যুৎ দপ্তরে কর্মচারিরা অনেক ত্রুটি বিচ্যুতি সত্ত্বেও জনগণের চাহিদা পূরণ করার চেষ্টা চালিয়ে যাচ্ছে। যে পরিমাণে ভলিউম অফ ওয়ার্ক বেড়েছে, সেই পরিমাণে ভলিউম অফ স্টাফ বাড়েনি। কিন্তু বরং বেড়েছে ভলিউম অফ ইঞ্জিনিয়ারস্‌ রয়েছে। আমি জানি আমার মেদিনীপুর জেলাতে কাঁথি .এবং তমলুক এবং ঘাটালে যে লাইন রয়েছে তার পরিবর্তন হওয়ার দরকার। একটু ঝড় বৃষ্টি হলেই বিদ্যুৎ চলে যায়, তার কোনও প্রতিকার করা যাচ্ছে না। এই ব্যাপারে আপনাকে একটু দৃষ্টি দিতে অনুরোধ করব। আমি আরেকটি বিষয়ে বলতে চাই যে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য রাজ্য সরকারকে দোষারোপ করেছেন। অনেকে গ্রামীণ বিদ্যুতিকরণের জন্য রাজ্য সরকারকে দোষারোপ করেছেন। আমি দেখলাম অনেক কংগ্রেসি বন্ধুরা কাট মোশনে দিয়েছেন ফেলিওর অফ পাওয়ার ইন রুর‍্যাল এরিয়াস। আমি আপনাদের কাছে এই ব্যাপারে সবিনয়ে নিবেদন করতে চাই, আপনারা কি এই কথা জানেন না, বিদ্যুৎ পর্ষদ বা রাজ্য সরকারের সাথে কেন্দ্রীয় সরকারের

রুর‍্যাল ইলেকট্রিফিকেশন নিয়ে আজকে ৪।৫ বছর ধরে বিরোধ চলছে। সেই বিরোধের নিষ্পত্তি না হওয়ায় রাজ্য সরকার নিজেদের উদ্যোগে একটা নিগম তৈরি করে গ্রাম বাংলায় বিদ্যুৎ পৌঁছে দেবার অঙ্গীকার নিয়েছেন, শপথ নিয়েছেন, এটাকে সাধুবাদ জানাবেন না? শুধু বিরোধিতার নামে বিরোধিতা করে যাবেন, তাতো চলতে পারেনা, সুতরাং আমি আমার ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়,.আমি শুরু করেছিলাম বলতে, মাননীয় মন্ত্রী মহাশয় চলে গিয়েছিলেন বলে বসে পড়েছিলাম, সেখানেই থমকে দাঁড়িয়েছিলাম, সেখান থেকেই শুরু করি। মাননীয় মন্ত্রী মহাশয় এর কাছে আমি এই কথাই বলতে চাই, আপনি আজও বলেছেন, এবং আপনার বইতেও আপনি স্পষ্ট করে আমাদের কাছে রাখবার চেষ্টা করেছেন, বাংলার মানুষের কাছে শোনাবার চেষ্টা করেছেন, পশ্চিমবাংলার প্রায় ৭৬ শতাংশ গ্রামে বিদ্যুতিকরণ শেষ হয়ে গেছে। ডঃ শঙ্করকুমার সেন এর প্রতি আপনার প্রজ্ঞা, আপনার পান্ডিত্য, আপনার গবেষণালব্ধ জ্ঞানের প্রতি শ্রদ্ধা রেখে বলি আপনার দপ্তরের আধিকারিকরা যে পরিসংখ্যান দিয়েছেন, সেটাকে আপনি নিশ্চয় ভাষণের মধ্যে প্রতিষ্ঠিত করেছেন, আপনার কাছে এই ব্যাপারে অনেক কিছু আশা ছিল, আপনি ৯১ সালে এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হয়ে পশ্চিমবাংলার যে দায়িত্ব কাঁধে তুলে নিয়েছিলেন তখন আমাদের মনে অনেক কিছু আশা ছিল, কিন্তু সমস্ত কিছুই আজকে আমাদের কাছে হতাশায় পরিণত হয়েছে। আপনি কলকাতা মহানগরীর মানুষ, কলকাতায় আপনি বাস করেন, এই মহানগরীতে যে স্টেডি এবং কন্টিনিউয়াস পাওয়ার আছে তা দেখে ভাববেন না, সারা বাংলায় বিদ্যুৎ এর একই অবস্থা। আমরা যারা দূরে থাকি, যারা গ্রামবাংলা থেকে প্রতিদিন যাতায়াত করি, আমরা তারা গ্রামীণ বৈদ্যুতিক পরিস্থিতির মুখোমুখি হই তারা জানে গ্রামের বিদ্যুৎ এর কি অবস্থা। সেই চিত্র বেদনাদায়ক, হতাশার, সেই চিত্র আপনার দপ্তরের কোনও উন্নয়ন এর সূচক বহন করে না। আপনি বলেছেন ৭৬ ভাগ, আমি মেদিনীপুর জেলার মানুষ, এটা শুধু এই রাজ্যের বৃহত্তর জেলা নয়, ভারতবর্ষের বৃহত্তমজেলা, সেই জেলায় ৫০ ভাগের বেশি বিদ্যুতায়িত হয়নি। কোথা থেকে হবে? ৭৬ ভাগ গ্রামে বিদ্যুৎ চলে গিয়েছে আপনি দাবি করেন। আপনি আমাদের কাছে পরিসংখ্যান দিয়ে বোঝাবার চেষ্টা করেছেন, জেনারেশন আমাদের প্রত্যাশার বাইরে হচ্ছে। আমি একটা মহকুমা শহর থেকে আসছি, আমাদের এই রাজ্যের যে কোনও একটি জেলা শহরে দেখবেন চলুন, সেখানে রাত ১২টার আগে টিউবলাইট জ্বলেনা। আজকে আমি কন্টাই থেকে আসছি, বাড়ি থেকে আসছিলাম, সেখানে কালকে ৬ ঘণ্টা লোডশেডিং ছিল, ২ তারিখে ১২ ঘণ্টা লোডশেডিং ছিল, আমি যা বলছি, এই ব্যাপারে মেদিনীপুরের জোনাল অফিসে ডি.ই. অফিসে খোঁজ

নিয়ে দেখুন। আমার এলাকার মানুষরা আমাকে বাজেটে অংশগ্রহণ করে বলতে বলেছে, তাদের দুঃখের যন্ত্রণার কথা। নতুন মৌজা বৈদ্যুতিকরণ ১৯৯৭-৯৮ সালে হয়েছে ৪৮টি, আর ১৯৯৮-৯৯ সালে হয়েছে মাত্র ২৪টি। মৌজা নিবিড়ীকরণ—১৯৯৭-৯৮ সালে হয়েছে ৪৯৪টি, আর ১৯৯৮-৯৯ সালে হয়েছে ৩২৮টি। তাহলে কিভাবে আপনি এগোচ্ছেন দেখুন? পাম্প সেটে বিদ্যুৎ সংযোগ—১৯৯৭-৯৮ সালে হয়েছে ১,৬১০টি, আর ১৯৯৮-৯৯ সালে হয়েছে ১,১৫৩টি। ব্যাকলগ ১৯৯৭-৯৮ সালে হয়েছে ১৭টি, আর ১৯৯৮-৯৯ সালে সেটা নেমে এসেছে ১৫টিতে। আপনারা বক্রেশ্বরকে দেখিয়ে বলবেন আমাদের বিদ্যুৎ ব্যবস্থার উন্নতি হয়ে গিয়েছে। ১৭ই জুলাই মাননীয় মুখ্যমন্ত্রী বক্রেশ্বরে গিয়ে প্রজ্জ্বলন করে তা মানুষের উদ্দেশ্যে নিবেদন করবেন। কিন্তু বক্রেশ্বর করতে আপনারা কত সময় নিয়েছেন? হ্যাঁ, আমরা বলেছিলাম উত্তব, নগ্ন রাজনীতির আমরা বিরোধিতা করেছিলাম। আমরা বলেছিলাম মিছিল করে, মানুষের রক্ত দিয়ে বক্রেশ্বর করা যায়না। বক্রেশ্বরের কাজ মাননীয় মন্ত্রী মহাশয় দায়িত্ব নেওয়ার পরে হয়নি, বক্রেশ্বরের কাজ শুরু হয়েছিল তারও অনেক আগে। আপনারা সেই বক্রেশ্বর করতে দেড় দশক সময় লাগিয়ে দিলেন। হরিয়ানায়, যেখানে একশ ভাগ গ্রামে বিদ্যুৎ সংযোগ হয়েছে, পাঞ্জাবে, রাজস্থান, মহারাষ্ট্র সমস্ত রাজ্য এগিয়ে গেছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় আমরা সেইভাবে এগোতে পারিনি। মাননীয় শঙ্কর সেন মহাশয় আপনার পান্ডিত্য, আপনার মেধা ও বুদ্ধির প্রতি শ্রদ্ধা রেখে বলছি, আপনি এই বিদ্যুৎ দপ্তর চালাতে পারবেন না। আপনারা গোয়েঙ্কাদের কাছে স্যারেন্ডার করেছেন। তাই আমি আপনার এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় বিদ্যুৎমন্ত্রী তার যে বাজেট ভাষণ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং কাটমোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় বিদ্যুৎ গ্রাহকরা যেভাবে একদিকে লো-ভোল্টেজের এবং লোড-শেডিংয়ের মুখোমুখি হচ্ছে, অন্যদিকে ভয়াবহ মূল্যবৃদ্ধি, যা কিনা ভারতবর্ষের অনেক রাজ্যকেও ছাড়িয়ে গেছে। পশ্চিমবাংলার গ্রাহকরা এই মূল্যবৃদ্ধির চাপে, কাহিল হয়ে পড়েছে। ফুয়েল সারচার্জ বৃদ্ধি, সারচার্জ, ফিক্সড় চার্জ, মিটার ভাড়া বৃদ্ধি, নানারকম মূল্যবৃদ্ধি গ্রাহকদের উপরে চাপিয়ে দেওয়া হচ্ছে, এটা নজিরবিহীন।

[4-00 — 4-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তথ্য দিয়ে দেখাতে পারি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় কিভাবে বিদ্যুতের দাম বেড়েছে। আমি ডোমেস্টিক ৫০ ইউনিট ধরে বলছি, কর্ণাটকে পঞ্চাশ টাকা, তামিলনাড়ুতে পঁয়ত্রিশ টাকা, অন্ধ্রপ্রদেশে, রাজস্থানে ৫৬ টাকা, উড়িষ্যায় ৪৭ টাকা, আর পশ্চিমবাংলায় সেখানে সি.ই.এস.সি নিচ্ছে ৯৫ টাকা এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড নন-মিউনিসিপ্যাল এরিয়া নিচ্ছে ৭৯.৭৫ টাকা এবং মিউনিসিপাল এলাকায় নিচ্ছে ১০৭ টাকা। কমার্শিয়াল ৫০ ইউনিট ধরে বলছি কর্ণাটকে যেখানে ৬০ টাকা, তামিলনাড়ুতে নন-মিউনিসিপ্যাল এরিয়াল ১৭০ টাকা এবং মিউনিসিপ্যাল এরিয়ায় ১৬৫ টাকা, অন্ধ্রপ্রদেশ ১৩৭.৫০ টাকা, রাজস্থানে ১৪২ টাকা। উড়িষ্যা ১১০ টাকা। আর পশ্চিমবঙ্গের সি ই এস সি নিচ্ছে ১৫০ টাকা ৫০ পয়সা। আর বিদ্যুৎ পর্ষদ নিচ্ছে নন মিউনিসিপ্যাল এরিয়ায় ১১৬ টাকা, আর মিউনিসিপ্যাল এরিয়া নিচ্ছে ১২০ টাকা। ক্ষুদ্রশিল্প যেখানে ৫০০ ইউনিটে কর্ণাটক নিচ্ছে হাজার ৫০ টাকা, তামিলনাড়ু সাড়ে ৬০০, অন্ধ্রপ্রদেশ ১,২০০ টাকা, বিহার ৫৫৫ টাকা, আর পশ্চিমবঙ্গের সি ই এস সি নিচ্ছে ১,৪৫০ টাকা। বিদ্যুৎ পর্ষদ নিচ্ছে নন মিউনিসিপ্যাল এরিয়ায় ১,১৬০। মিউনিসিপ্যাল এরিয়ায় ১,২১০ টাকা। কৃষিতে দেখুন ৫ হর্স পাওয়ারে কর্ণাটক ১,৫০০ টাকা, তামিলনাড়ু ১,২৫০ টাকা, অন্ধ্রপ্রদেশ ১,০০০, রাজস্থান ২ হাজার ২২০ টাকা, উড়িষ্যা ১,৩০০ টাকা। ওয়েস্ট বেঙ্গলের নর্থ বেঙ্গলে ৩ হাজার ১৫ টাকা। অন্যান্য জেলাতে নিচ্ছে ৩ হাজার ৯০৮ টাকা। আজকে পশ্চিমবঙ্গের বিদ্যুতের দাম কোথায় গিয়ে পৌঁছেছে? বিদ্যুৎ পরিষেবা আজকে কোন অবস্থায় আছে। লো ভোল্টেজের সমস্যা কলকাতা ছাড়া আজকে পশ্চিমবঙ্গের সর্বত্র রয়েছে। আজকে এই রকম মারাত্মক অবস্থা। এর ফলে আজকে চিকিৎসা, শিক্ষা, ক্ষুদ্রশিল্প, বোরো চাষ মারাত্মকভাবে মার খাচ্ছে। আজকে আমি একটা কথা বলি যে, আজকে আমি ১০০ পাওয়ারের বাল্ব জ্বালিয়ে যদি ২৫ পাওয়ার কনজিউম করি, তাহলে আমি কেন ১০০ পাওয়ারের দাম আপনাকে দেব? লো ভোল্টেজ, লোডশেডিং এর যে সমস্যা হচ্ছে, সেই সমস্যা প্রতিকার করুন, তা নাহলে ক্ষতিপূরণের ব্যবস্থা করুন। আপনারা চুক্তি লঙ্ঘন করেছেন এবং বিদ্যুতের গ্রাহকদের ফাঁকি দিচ্ছেন, বঞ্চনা করছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বিদ্যুতের পরিষেবার কথা না বললেই ভালো। তারজন্য আমি সময় ব্যয় করতে চাই না। আজকে গ্রামীণ বৈদ্যুতিকরণ ব্যাপারে অন্যান্যরা বলেছেন। এখনও ৮ হাজার মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়নি। সাবজেক্ট কমিটি বলছে যে, যে গতিতে বৈদ্যুতিকরণ হচ্ছে, তাতে ২২ বছর সময় লেগে যাবে। রুর‍্যাল ইলেকট্রিসিটি কর্পোরেশন টাকা খরচ করতে পারছে না। আজকে বিদ্যুতের এই অবস্থা। স্যার, আজকে বিদ্যুতের বন্টন এবং সঞ্চালনে একটা নজিরবিহীন

অপচয় হচ্ছে। সেখানে ২০ পারসেন্টের বেশি অপচয় হচ্ছে। এই কারণে এই পরিষেবাকে বছরের পর বছর ধরে উন্নত করে, আধুনীকিকরণ করে লস প্রতিহত করতে পারছে না। বিদ্যুৎ চুরি, হুকিং, ট্যাপিং আছে। এবার আপনি বলেছেন যে ১৮ কোটি টাকার উপর শুধু বিদ্যুৎ চুরি হয়েছে। অথচ আপনার নজরদারির মধ্যে রয়েছে ১০৮ জন এবং ২২ জনকে গ্রেপ্তার করেছেন। পুকুর কেটে যখন চুরি হয়, তখন ধরা পড়ে না। আজকে আপনারই উদ্যোগে এনার্জি অডিটের ব্যবস্থা হয়েছিল। তার কি অবস্থা হয়েছিল? সেখানে এক হাজারের উপর শিল্প সংস্থা থেকে প্রতি বছরই এনার্জি অডিট হয়ে আসছে, অথচ এটা দেখবার লোক নেই। তার জন্য স্পেশালিস্ট লাগে। তার জন্য নাকি অর্থ দপ্তর টাকা স্যাংশন করেনি। ৩ বছরের উপর এনার্জি অডিট রিপোর্ট আপনার স্ট্রংরুমে পড়ে রয়েছে। সেখানে ধুলো জমছে। সেখানে কত কোটি টাকার বিদ্যুৎ চুরি হয়েছে, তার হিসাব নেই। এই হচ্ছে অবস্থা। ফলে এই হচ্ছে পরিষেবার হাল অথচ বিদ্যুতের দাম এইরকম মারাত্মকভাবে বেড়ে যাচ্ছে। সেখানে ক্ষতিগ্রস্থ হচ্ছে কিভাবে। ক্ষুদ্র শিল্প রিলিফ পাবে, আপনি সেখানে ফিক্সড্ চার্জ বসিয়ে দিলেন। অন্যায়ভাবে ফিক্সড্ চার্জ আদায় করা হচ্ছে। ক্ষুদ্র শিল্প আর্থিক অস্বচ্ছলতায় ভুগছে, তাদের দক্ষতার অভাব আছে। কৃষির উপর দাম বৃদ্ধি করে দিলেন। এটা কেন করে দিলেন? অথচ বৃহৎশিল্পে ৪০ পারসেন্ট ছাড় দিয়ে দিলেন বৃহৎশিল্পকে উৎসাহিত করার জন্য। আজকে কার স্বার্থে রাজ্যসরকার এ কাজ করছেন জানি না। মাননীয় চেয়ারম্যান স্যার নয়া অর্থনীতি চালু হল। ৫৬ সালে যে বিদ্যুৎ নীতি, সেই নীতিকে বর্জন করে মারাত্মকভাবে বহুজাতিক সংস্থা ধনকুবের গোষ্ঠীর স্বার্থে গোটা বিদ্যুৎ শিল্প, বিদ্যুৎ বন্টনব্যবস্থাকে অবাধে লুন্ঠন করার জন্য যেভাবে তাদের হাতে তুলে দেওয়া হচ্ছে তার সঙ্গে রাজ্যসরকার, কেন্দ্রীয় সরকারের থেকে কোনও অংশে কম নন। তার নগ্ন দৃষ্টান্ত আমরা পশ্চিমবাংলায় দেখতে পাচ্ছি। এ অত্যন্ত লজ্জার কথা। আমরা জানি আপনি একজন সৎ মানুষ, আপনাকে কতগুলো কথা বলতে হচ্ছে।

সি.ই.এস.সি কিভাবে জনসাধারণের পকেট কেটে অন্যায়ভাবে ১৯৭ কোটি টাকা পাওয়ার ব্যবস্থা করে নিল। সি.ই.এস.সি যে বাড়তি সারচার্জ নিচ্ছিল, আপনার বিদ্যুৎ দপ্তরের দেবকুমার বসু কমিটি প্রথম যে রিপোর্ট নিল তাতে বলা ছিল যে বাড়তি ফুয়েল সারচার্জ আদায় করা হচ্ছে ১০০০ কোটি টাকা। এটা ফেরত দেওয়ার জন্য বলা হয়েছিল। দেবকুমার বসু কমিটির রিপোর্টের ভিত্তিতে আপনি নির্দেশ দিলেন গোয়েঙ্কা চলে গেল মুখ্যমন্ত্রীর কাছে। মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ করা হল। ব্যাটলিবয়কে কোম্পানীকে দিয়ে অডিট করিয়ে টার্মস অব রেফারেন্স চালু হল। ব্যাটলিবয় কোম্পানী বলছে ৭১ পয়সা না ৮৬ পয়সা যুক্ত হয়েছে। গোয়েঙ্কার কথামতো রিজনেবল প্রফিট পেয়েছে কিনা হোল অ্যাকাউন্ট একজামিন করে দেখে সমস্ত জিনিস টাকে চেপে দেওয়া হয়েছে।

চাপ দিয়ে দেবকুমার বসু কমিটির রিপোর্টে, সেকন্ড রিপোর্টে বলা হয়েছে যে ৯৭ কোটি টাকা বিদ্যুৎ গ্রাহকদের কাছ থেকে আদায় করা হবে। আজকে কিভাবে দেবকুমার বসু কমিটি ভোল পাল্টে ফেলল। সি.ই.এস.সি অন্যায়ভাবে সারচার্জ আদায় করছে। সঞ্চালন এবং বন্টনের যে খরচ তা অনেক বেশি করে দেখিয়েছে। এস.ই.বি অন্যান্যদের যা জ্বালানী খরচ তার থেকে সি.ই.এস.সি'র জ্বালানী খরচ অনেক বেশি করে দেখিয়েছে। এইভাবে বিভিন্ন খাতে তারা খরচ বেশ করে দেখাচ্ছে। বজবজের খরচটা বেশি করে দেখিয়েছে। যখন ব্যাটলিবয়কে বসানো হয়েছিল তাকে বাঁচানোর জন্য বলা হল যে রিজনেবল প্রফিট হয়নি। লস হয়েছে। এটা মিথ্যা কথা। লস হয়নি। তবে প্রফিটটা কম হয়েছে। আজকে জনসাধারণের উপর এইভাবে কোটি কোটি টাকা চাপছে। আবার শুনছি ওদের যে অ্যানুয়াল জেনারেল মিটিং হলো ওদের ১৩২ কোটি টাকা লোকসান হয়েছে। দেখা যাবে ওই ১৩২ কোটি টাকা আবার হয়তো গ্রাহকদের উপর চাপবে। হোল জিনিসটা মিসটিরিয়াস্, ট্রান্সপারেন্সী অফ দি গভর্নমেন্ট ইজ ইন কোয়েশ্চেন। সরকারের সঙ্গে আজকে গোয়েঙ্কাদের সম্পর্ক কি? এখন মানুষের মনে এই প্রশ্ন দেখা দিয়েছে। সরকারকে আজকে আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়েছে। আপনাদের যে রিজার্ভেশন আছে তার প্রতিক্রিয়া আপনি বলতে পারছেন না। আপনি স্টেটমেন্ট দিয়েছেন ৪৬ পয়সা করে ফুয়েল সারচার্জ, হাউ ইজ ইট? আজকে ৪৬ পয়সা থেকে ২৩ পয়সা করে দিলেন। আপনি জানেন যে তারা এতো লাভ করেছে, তাহলে কি করে এটা করলেন। সি.বি.আই. তদন্ত হোক। এখানে ট্রান্সপারেন্সীর সম্পর্কে জনগণের মনে প্রশ্ন উঠেছে। সরকার আজ আসামীর কাঠগড়ায়। সরকারের সঙ্গে গোয়েঙ্কাদের কি সম্পর্ক আছে? তাদের স্বার্থে কি গ্রামাঞ্চলে কি শহরাঞ্চলে সর্বত্রই জনগণের স্বার্থ বিসর্জন দেওয়া হচ্ছে। এইভাবে বিদ্যুতের দাম বাড়ানো হচ্ছে, অন্যায়ভাবে দাম বাড়ানো হচ্ছে। আজকে এইগুলির তদন্ত হওয়া দরকার। আজকে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সংশোধনী আইন ১৯৯৪ এইভাবে ভুতুরে বিল ডাবল হচ্ছে, বিলের ক্ষেত্রে এই যে অসামঞ্জস্য তার সম্পর্কে প্রতিকার কনজিউমার কোর্ট করবে না। তারা প্রতিবাদ জানাতে পারবে না। বিদ্যুৎ ইঞ্জিনিয়ারদের কাছে প্রতিবাদ জানাতে হবে। এইরকম একটা মারাত্মক আইন যেটা সারা ভারতবর্ষে আর কোথাও নেই, শুধু এই পশ্চিমবাংলায় আনা হয়েছে। আনা হয়েছে ওই ধন কুবেরদের জন্য মাল্টি-ন্যাশনালদের জন্য। ফলে আজকে জন স্বার্থে দাবি করছি কালা-কানুন এই বিল ১৯৯৪ যখন সাসপেন্ড আছে—আপনি সেই দিন আমার একটা প্রশ্নে উত্তরে বলেছেন—এটা প্রত্যাহার করুন একথা বলবো। সর্বশেষে আমি এই কথা বলতে চাই আজকে যে জল বিদ্যুৎ, বায়ু বিদ্যুৎ, সৌর বিদ্যুৎ এগুলির উৎপাদন খরচ অনেক কম। এগুলি যদি উৎপাদন করেন তাহলে বিদ্যুতরা রিলিফ পায়। এবং পরিবেশ দূষণও সেটাও খুব মারাত্মক ব্যাপার। আজকে সারা দুনিয়ায় তাপ

বিদ্যুৎ বন্ধ, সেখানে পশ্চিমবঙ্গে এবং বলতে গেলে ভারতবর্ষে তার ব্যতিক্রম নয়। এর কারণ মাল্টিন্যাশনাল টেকনোলজি বদলে গেছে, সেই টেকনোলজি চালু করবার জন্য তারা চুক্তিতে আবদ্ধ হচ্ছে এবং সারা দেশের মানুষদের শাসন করছে। এই জন বিরোধী চুক্তি থেকে সরে গিয়ে আজকে থার্মাল পাওয়ার নয়, বায়ু বিদ্যুৎ, সৌর বিদ্যুৎ, জল বিদ্যুৎ যাতে বেশি বেশি উৎপাদন হয় সেই দিকে দৃষ্টি দেবেন এই বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আজকে বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী ডঃ শঙ্কর সেন যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনা কাটমোশনের সমর্থনে আমি কয়েকটি কথা এই সভায় নিবেদন করতে চাই। আপনি মন্ত্রী হওয়ার পর—সত্যি সত্যি আপনার টেকনীক্যাল নো হাউ আছে বলেই আপনাকে সবাই ধরে নিয়েছিল এই রাজ্যের বিদ্যুতের যে বেহাল অবস্থা আপনি তার থেকে ফিরিয়ে আনতে পারবেন। আপনি চেষ্টাও করেছেন সে ব্যাপারে কোনও সন্দেহ নেই। কিন্তু সেই চেষ্টা কোথায় এসে দাঁড়িয়েছে? আপনি যদি পেছন ফিবে দেখেন তাহলে দেখবেন ১৯৯৬, ৯৭, ৯৮ এই তিনটি বছরে আপনি একটা ভাগে উৎপাদন করবেন এবং আরেকটা ভাগে ডিস্ট্রিবিউশন করবেন।

[4-10—4-20 p.m.]

আরেকটা ভাগে আপনি ডিস্ট্রিবিউশন করবেন। এবং সঙ্গে সঙ্গে যারা বিদ্যুৎ উৎপাদন করে ডিস্ট্রিবিউশন করে তাদের উপর আপনাদের সরকারের যে নিয়ম-নীতি, তার উপর খবরদারী করবেন। এখানে দেখুন ১৯৯৫।৯৬, ৯৬।৯৭, ৯৭।৯৮, ৯৮। ৯৯ সালে রাজ্যে বিদ্যুৎ-এর পরিমাণ কতটুকু বাড়াতে পেরেছেন। ইনস্টলড ক্যাপাসিটি যদি দেখেন তাহলে দেখবেন ১৯৯৫।৯৬ সালে ৫,৪৮১.৫ মেগাওয়াট ১৯৯৬।৯৭ সালে ৫,৬৮০.২ মেগাওয়াট। ১৯৯৭।৯৮ সালে ৬,২৯৩.০ মেগাওয়াট। ১৯৯৮-৯৯ সালে ৬,৪৪১.০ মেগাওয়াট। আজকে এই অবস্থা ইনস্টলড ক্যাপাসিটির।

উৎপাদন করার ক্ষেত্রটায় যদি দেখি তাহলে এন.টি.পি.সি., ডি.ভি.সি., দুর্গাপুর, মাইথন, মেজিয়া-সহ ব্যক্তিগত মালিকানাগুলো বাদ দিলে দেখা যাবে আপনি অন্ধকারের দিকে পশ্চিমবঙ্গকে নিয়ে যাচ্ছেন। আমার পরে নিশ্চয় সরকারি দলের সদস্যরা এ ব্যাপারে বলবেন। আমি বলতে চাই, গত ২২ বছরে আপনার সরকার, বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে পিছিয়ে রয়েছে। আমি কয়েকটা উদাহরণ দিচ্ছি। রাজ্য সরকার কত মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছেন সেটা বলছি সাল ধরে। ১৯৯৬।৯৭ সালে ৩,৭৫২.৫

মিলিয়ন ইউনিট। ১৯৯৮।৯৯ সালে করেছেন, ২,৬৫৭ মিলিয়ন ইউনিট। রাজ্য বিদ্যুৎ পর্ষদ এটা করেছে। আর, রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগম কত করেছে? ১৯৯৬।৯৭ সালে ৬,১৮৩ মিলিয়ন ইউনিট এবং ১৯৯৮।৯৯ সালে ৪,৪৬০ মিলিয়ন ইউনিট করেছে। সেখানে সি.ই.এস.সি. অনেক স্টেবল। সি.ই.এস.সি., বে-সরকারি সংস্থা ১৯৯৬।৯৭ সালে করে ৩,৬৬৩ মেগা ইউনিট। ১৯৯৮।৯৯ সালে করে ৩,২৩৯ মেগা ইউনিট। তার মানে কি বিদ্যুৎ বাড়েনি? বেড়েছে। বে-সরকারি ক্ষেত্রে। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে চরম ব্যর্থতার জন্য আমি এই বাজেটের বিরুদ্ধে মত প্রকাশ করছি, বিরোধিতা করছি।

আমি আপনাকে সহজ এবং সরল করে বলতে চাই, আপনি গ্রামীণ বৈদ্যুতিকরণে হাত দিয়েছিলেন। ২২ বছর একটা কম সময় নয়। এই সময়ে পশ্চিমবাংলার সমস্ত গ্রামে বিদ্যুৎ চলে যেতে পারত। আপনি কত নতুন মৌজায় বিদ্যুৎ দিতে পেরেছেন? ১৯৯৬।৯৭ সালে ২৯,২৭১ অর্থাৎ ৭৬.৯৮। পারসেন্ট। ১৯৯৭।৯৮ সালে ২৯,৩২১-টা অর্থাৎ ৭৭.১১ পারসেন্ট। আর, ১৯৯৮-৯৯ সালে ২৯,৩৪১-টা অর্থাৎ ৭৭.১৬ পারসেন্ট। আবার উৎপাদন কিভাবে পিছিয়ে দিয়েছেন দেখুন। উৎপাদন যেখানে নিয়ে গেছেন তার সঙ্গে বক্রেশ্বর যুক্ত করতে পারলে বিদ্যুৎ এই রাজ্যে বাড়বে। আমরাও চাই এখানে বিদ্যুৎ বাড়ুক। কিন্তু আপনারা রক্ত দিয়ে বিদ্যুৎ কেন্দ্র করবেন বলে সারা পৃথিবীর কাছে পশ্চিমবঙ্গকে হাস্যাস্পদ করে তুলেছেন। আপনারা আমেরিকা এবং জাপানের কাছে আত্ম সমর্পণ করেছেন। আপনারাই আবার প্রতিনিয়ত কেন্দ্রীয় সরকারকে এ ব্যাপারে কাঠ-গড়ায় দাঁড় করান যে, বিদেশিদের আমাদের এখানে নিয়ে আসছেন।

১৭ তারিখে আপনি বক্রেশ্বর যাবেন উদ্বোধন করবেন। কিন্তু আপনাকে জাপানের ও.ই.সি.এফ.-এর কাছ থেকে সাহায্য নিয়ে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে সাহায্য নিয়ে এটা করতে হল। কিন্তু এটা করতে আপনার ২২ বছর সময় লাগল। এর ডিসিসন নেওয়া হয়েছিল সত্তরের দশকে। আজকে সি.ই.এস.সি. বলেছে কাশীপুরকে টেকনোলজিকাল আপ-লিফট্‌মেন্ট দেওয়া উচিত। এটা তো ঠিক যে আজকে ব্যক্তি মালিকানা ছিল বলে, আজকে সি.ই.এস.সি. ছিল বলে পশ্চিমবঙ্গের মধ্যে কলকাতা বেশি স্টেবল। বজবজে আপনারা কবে কমারশিয়াল প্রোডাকশন শুরু করবেন জানি না। বক্রেশ্বরেও উৎপাদন করে ডিস্ট্রিবিউশন করতে হবে। কিন্তু ডিস্ট্রিবিউশন চ্যানেল কোথায়? ডিস্ট্রিবিউশন চ্যানেল না থাকলে ডিস্ট্রিবিউশন করবেন কি করে? এখন আপনি বলতে পারবেন না যে, রাজ্যসরকার আমাকে টাকা দিচ্ছেন না, সুতরাং পশ্চিমবঙ্গে কিভাবে সাব-স্টেশন করব, কিভাবে মডার্ন ইকুইপমেন্টস করব, কিভাবে গ্রিড করব? এখন আপনাকে সম্পূর্ণভাবে ওয়ার্ল্ডব্যাংক আপনাকে সাব-স্টেশন করার জন্য টাকা

দিচ্ছে। ও.ই.সি.এফের কাছ থেকে আপনি টাকা আনছেন। আপনি বলতে পারবেন না যে, তারা আপনাকে টাকা দিচ্ছেন না। আপনি বলেছিলেন প্রত্যেকটি থানা এলাকায় ৩৩ কে.ভি. থেকে ৬৬ কে.ভি.র সাব-স্টেশন তৈরি করে এমন ব্যবস্থা করবেন যাতে বিদ্যুৎ স্টেবল্ থাকে। এবং বিদ্যুতের ব্যাপারে এমন ব্যবস্থা করবেন যাতে লোড্‌শেডিং না হয়। কিন্তু আমরা দেখছি যে, কলকাতার ২৫ কিলোমিটারের মধ্যে হাওড়া, হুগলি, উত্তর-২৪ পরগনা ও দক্ষিণ-২৪ পরগনায় বিদ্যুৎ স্টেবল থাকছে না, লো-ভোল্টেজের অন্য অসুবিধা দেখা দিচ্ছে। গ্রামে বিদ্যুৎ দিলেও সেখানে লো-ভোল্টেজের জন্য অসুবিধা হচ্ছে। এই লো-ভোল্টেজকে স্টেবিলাইজ করার জন্য আপনারা কিছু করতে পারেন নি। কেন করতে পারেননি? কিসের অভাব আছে? আপনার দক্ষ কর্মী, ইঞ্জিনিয়ার আছেন। তাহলে কে বাধা দিচ্ছে? ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আপনারা যথাযথ ব্যবস্থা নিতে পারেননি। কেন বিদ্যুৎকে স্টেবিলাইজ করতে পারেননি সেটা আপনি জবাবি ভাষণে বলবেন। কয়েকটা মৌজায় বিদ্যুৎ দেওয়ার মানে পুরো গ্রামকে বিদ্যুৎ দেওয়া নয়। রাজ্যসরকার বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে, ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে ব্যর্থ। ভোলটেজকে স্টেবিলাইজ রাখার জন্য যা করার প্রয়োজন ছিল আপনি সেটা করতে পারেন নি। লো-ভোলটেজের ক্ষেত্রে টেকনোলজিকাল আপলিফ্‌ট্‌মেন্ট যেটা দরকার ছিল সেটা আপনারা সব ক্ষেত্রে করতে পারেননি। যদি করতে পারতেন তাহলে ব্যান্ডেল থার্মাল পাওয়ারের ২৫০-এর ফিফ্‌থ্ ইউনিট কেন ঠিক করতে পারছেন না? এসব ব্যাপারে আপনাকে হাই পাওয়ার কমিটি করতে হবে। এছাড়া ১৮-২০ কোটি টাকার পিল্‌ফারেজ্ হচ্ছে। এসব দেখার জন্য টাস্ক ফোর্স তৈরি করতে হবে। বহু মানুষ বছরের পর বছর ধরে বিদ্যুতের জন্য অ্যাপলিকেশন করেছেন কিন্তু আপনি তাদের বিদ্যুৎ দিতে পারছেন না। আপনি তাদের বিদ্যুৎ দিন, মিটার দিন। বিদ্যুৎ না দেওয়ার জন্য মানুষ নানাভাবে পিল্‌ফারেজে চলে যাচ্ছে। সুতরাং এ ব্যাপারে আপনারা একটা টাস্ক ফোর্স তৈরি করুন। বিদ্যুতের জন্য যাঁরা আবেদন করেছেন তাঁদের যাতে জরুরি ভিত্তিতে বিদ্যুৎ দেয়া যায় তা দেখতে আপনাকে আমি অনুরোধ করছি এবং বিভিন্ন ক্ষেত্রে যে পিল্‌ফারেজ্ হচ্ছে তা যাতে বন্ধ করা যায় তার জন্যও আপনাকে উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করতে অনুরোধ করছি। আমি জানি আপনি উদ্যোগ নিয়েও সি.ই.এস.সি.-র বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। তারা গ্রাহকদের কাছ থেকে ইতিমধ্যেই অনেক বেশি টাকা নিয়ে নিয়েছে। আবার আজকেই আপনি বললেন যে, ১৯৯৯-২০০০ সালে তারা সারচার্জ বাবদ পার ইউনিট ৬০ পয়সা করে নিচ্ছে। আজকে যখন সারা পৃথিবীতে কয়লার দাম কমছে তখন ওরা এটা বাড়াচ্ছে। এ অবস্থায় আপনার কাছে আমার অনুরোধ এই ফুয়েল সারচার্জটা আপনি তুলে দিন। তা তুলে দিয়ে পুরোটাই আপনি ইউনিট চার্জ করুন। শুধু সি.ই.এস.সি.-ই নয়, এই একই কায়দায় এন.টি.পি.সি.-ও বিদ্যুতের দাম বাড়াচ্ছে। সমস্ত

কিছু মিলিয়ে শুধু ইউনিট চার্জ করলে গ্রাহকদের উপকার হবে। এই কথা বলে আপনার বাজেটের বিরোধিতা করে, কাট্ মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি :** স্যার, অন এ পয়েন্ট অব ইন্‌ফরমেশন। পশ্চিম বাংলার ৩৯-টি কলেজে আজকে উচ্চ-মাধ্যমিকে ছাত্র-ছাত্রীরা ভর্তি হতে পারছেনা। রাজ্য সরকার কলেজগুলিতে উচ্চ মাধ্যমিক স্তরে ছাত্র-ছাত্রী ভর্তি না করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। সরকারের এই সিদ্ধান্তের প্রতিবাদে 'পশ্চিমবঙ্গ ছাত্র পরিষদ-এর নেতৃত্বে আজকে সারা বাংলার ছাত্র-ছাত্রীরা ধর্মঘট করছে। অবিলম্বে সরকারকে ঐ কালা-সার্কুলার প্রত্যাহার করার আমি দাবি জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় চেয়ারম্যান, স্যার, পশ্চিমবঙ্গের বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন মহাশয়, ১৯৯৯-২০০০ সালের জন্য বিদ্যুৎ খাতের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন, সেই দাবিকে সমর্থন করে দু' একটি কথা বলছি। স্যার, প্রথমেই কবির ভাষায় বলতে হয় যে, "নয়ণের দৃষ্টি থেকে ঘুঁজবে কালো—যেখানে পড়বে সেটা, দেখবে আলো।" যাঁদের চোখ থেকে অন্ধকার দূরীভুত হয়নি তাঁরা আলো দেখবে না। আমাদের বিরোধী বন্ধুরা এখানে শুধু সমালোচনাই করে গেলেন, মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর ভাল কাজগুলির কথা উল্লেখ করলেননা। তাই আমি দেখছি একটা কাট্ মোশনে মাননীয় অধ্যাপক সৌগত রায় বলেছেন, "ফেলিয়র অব দি গভর্নমেন্ট টু কমপ্লিট দি ওয়ার্ক অন বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্ট।" উনি কি দেখতে পেলেন না যে, বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্টের কাজ সরকার অব্যাহত রেখেছে এবং যথাকালেই তা শেষ হবে। বিরোধীর বক্রেশ্বর নিয়ে অনেক রসিকতা করেছিলেন—বাংলার মানুষের রক্ত দিয়ে বক্রেশ্বর তৈরি করার কথা নিয়ে রসিকতা করেছিলেন। বক্রেশ্বরের সঙ্গে বাংলার মানুষের যে সম্পর্ক তা সত্যিই রক্তের সম্পর্ক, ভালবাসার সম্পর্ক। মানুষ প্রথমে দাবি করে খাদ্য, বস্ত্র এবং বাসস্থান। একটা সময় গিয়েছে, যখন মানুষ বিদ্যুৎ নিয়ে অত মাথা ঘামাতো না। বামফ্রন্ট সরকারের সময় মানুষ খেতে পরতে পাচ্ছে। তাই এখন সে তার বাসস্থানে বিদ্যুতের চাহিদা অনুভব করছে। তাই তো বলছে,—আরো বিদ্যুৎ দরকার। সে ক্ষেত্রে কংগ্রেসি আমলের নীতির পরিবর্তন দরকার। আমরা দেখেছি, ওঁদের সময় ওঁরা গ্রামে-গঞ্জে একটা, দুটো খুঁটি পুঁতেই বলে দিতেন—গোটা মৌজার বিদ্যুৎ পৌছে দেওয়া হয়ে গেছে। সেই যে নীতি বিদ্যুতের ক্ষেত্রে ছিল, সেটার আজকে পরিবর্তন হওয়া দরকার। সেই নিয়ম পরিবর্তন

করে গোটা মৌজার ৯০ শতাংশ অঞ্চলে বিদ্যুৎ পৌঁছে দেয়ার পরে মৌজা বিদ্যুতায়িত হয়েছে বলে ঘোষণা করা হোক। সাথে সাথে গ্রামের মানুষদের কথা ভেবে বিদ্যুতের সারচার্জ যাতে কমানো যায় তা ভেবে দেখা দরকার। আমরা দেখছি বিদ্যুতের ক্ষেত্রে একটা মহকুমা থেকে আর একটা মহকুমা সত্যিই অনেকটা দূরত্ব। ফলে বিশেষ অসুবিধার সৃষ্টি হচ্ছে। দুটি মহকুমার মাঝে আর একটা করে মেনটিনান্স সাব-ডিভিসন করলে বিদ্যুৎ বিতরণে সুবিধা হবে এবং দেখভাল করার ক্ষেত্রেও সুবিধা হবে। যেমন আমাদের মেদিনীপুর জেলার কাঁথি এবং তমলুকের মাঝামাঝি জায়গায় একটা নতুন মেনটিনান্স সাব-ডিভিসন করলে নন্দী গ্রামের খুবই উপকার হবে। আজকে দেখতে পাচ্ছি, সেইসব লেফ্‌ট-আউট মৌজা যেগুলি কংগ্রেস আমলে কাজ করার কথা ছিল সেইসব মৌজায় কাজ না করার ফলে পশ্চিমবঙ্গে প্রচুর লেফ্‌ট-আউট মৌজা আছে এবং আজকে সেইসব লেফ্‌ট-আউট মৌজার মানুষরা ভুগছেন। ঐ সময়ে ঐসব মৌজায় কাজ না করে পিছিয়ে-পিছিয়ে চলে গেছেন। আমার অনুরোধ, ঐসব লেফ্‌ট-আউট মৌজায় বিদ্যুতায়িত করা দরকার। এ ছাড়া বিদ্যালয়গুলিকে কমার্শিয়াল হিসাবে ধরেছেন। আমার অনুরোধ, বিদ্যালয়গুলিকে কমার্শিয়াল না ধরে ডোমেস্টিকে আনলে ভাল হয়। আপনি ভাল কাজই করছেন, তমলুকে দেখলাম, ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশনের কাজ আরম্ভ হয়েছে। এই কাজ ২ হাজার সালের মধ্যে যাতে শেষ হয় সেইদিকে আপনি নজর দেবেন। এ ছাড়া অফিসারদের (ডি.এস.ই) বিভিন্ন মহকুমায় ঘন-ঘন পরিবর্তন হচ্ছে। এটা করলে কাজের অসুবিধা হবে। ৩।৪ বছর তাদের রেখে তারপর ট্রান্সফার করবেন। তা নাহলে ৬।৭ মাস অন্তর ট্রান্সফার হলে কাজে বিঘ্ন হয়। আর একটি কথা, যখন পরীক্ষার সময় আসে তখন ছাত্র-ছাত্রীরা লোড-শেডিং-এর কবলে পড়ে। মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক এবং কলেজের পরীক্ষার সময়ে লো-ভোল্টেজ এবং লোড-শেডিং বন্ধ করুন। তা নাহলে ছাত্র-ছাত্রীদের মনে খারাপ রিপারকেশন হচ্ছে। আমার প্রশ্ন, এই কাজগুলি করছে কারা? কংগ্রেস আমলে বেশিরভাগই বিদ্যুৎ দপ্তরে কাজে ঢুকেছিল। আমার সন্দেহ, তারাই বিদ্যুৎমন্ত্রীকে অপদস্ত করার জন্য সাবোটাজ করছে কি না? যাইহোক, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা হচ্ছে। গোটা কলকাতাসহ পশ্চিমবাংলার মানুষ না পাচ্ছে বিদ্যুৎ, না পাচ্ছে বিদ্যুতের দামের ক্ষেত্রে জাসটিস। অথচ এই গুরুত্বপূর্ণ আলোচনায় দেড়খানা মন্ত্রী এখানে বসে আছেন। একজন পূর্ণমন্ত্রী আর একজন আধখানামন্ত্রী। তাছাড়া গোটা ট্রেজারি বেঞ্চ ফাঁকা। এই গুরুত্বপূর্ণ আলোচনায় মুখ্যমন্ত্রীর থাকা উচিৎ ছিল। যেখানে মুখ্যমন্ত্রীর থাকা উচিৎ সেখানে মাত্র দেড়খানা মন্ত্রী বসে আছেন। আপনি রুলিং দিয়ে চীপ হুইপকে দিয়ে ডেকে পাঠান।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** স্যার, আপনি গুরুত্ব দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ। এটা সহজভাবে যদি নেন তাহলে ভালই হবে। পঙ্কজবাবু যেকথা বললেন আমার বক্তব্য একই হলেও তবুও আমি বলছি, যেখানে পাওয়ার নিয়ে আলোচনা চলছে এবং ৪ ঘণ্টার ডিসকাশন সেখানে দেড়খানা মাত্র মন্ত্রী বসে আছেন? এটা আমাদের অসম্মান করা হচ্ছে। এখানে একজন আধখানা ছড়াকাটা মন্ত্রী এবং একজন পুরোমন্ত্রী বসে আছেন। আপনি মন্ত্রীদের ডেকে পাঠান।

**মিঃ চেয়ারম্যানঃ** আমি পরিষদীয় মন্ত্রীকে খবর পাঠাচ্ছি।

[4-30—4-40 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জিঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের বাজেট এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত ছাঁটাই প্রস্তাবের সমর্থনে দু-চারটি কথা বলছি। আমার ধারণা ছিল, স্বদেশে পুজ্যতে রাজা, বিদ্বান সর্বতো পুজ্যতে"। কিন্তু আপনার সম্বন্ধে আমার ধারণা কাটতে আরম্ভ করেছে। আপনি পন্ডিত ব্যক্তি ছিলেন, কিন্তু আপনি কোথায় এসে পড়লেন? কাদের মধ্যে এসে পড়লেন? যারা জীবনে কোনও কিছু করতে পারে না, খালি মন্ত্রিত্বের লোভ আর এম.এল.এ হওয়া ছাড়া আর কোনও গুণ নেই। এরা লোকেদের কাছে গিয়ে মিথ্যা কথা বলে ভোট চাইতে পারে আর রিগিং করে ভোটে জিততে পারে। আপনি একজন পন্ডিত লোক, আপনি অনেক ছাত্র পাবেন, বই পড়ে সময় কাটাতে পারবেন, বই লিখে অনেক টাকা রোজগার করতে পারবেন, কিন্তু ভরণ-পোষণের জন্য কেন হঠাৎ মন্ত্রী হলেন? আমি একটি কথাই বলব, অন্যায় যে করে আর অন্যায় যে সহে তারা দুজনেই সমান অপরাধী। একদল অন্যায় করছেন আর আপনি মুখ বুজে সেই অন্যায় সইছেন।

আপনার চরিত্রের সঙ্গে তা কিন্তু সামঞ্জস্যপূর্ণ নয়। তাই আপনার কাছে অনুরোধ, এই চোরের পালদের ছেড়ে চলে আসুন এবং জনমানসে আপনারা নিষ্কলঙ্ক চরিত্রটা বজায় রাখুন। তা না হলে আগামীদিনের ইতিহাসে আপনার সঠিক মূল্যায়ণ হবে না, লোকে ভাবতে পারে যে কোথায় হয়ত কিছু ছিল যার জন্য চোরেদের সঙ্গে আপনি ছিলেন। তারপর আপনি বলেছেন যে বিদ্যুৎ এ রাজ্যে উদবৃত্ত। সি.ই.এস.সি. এলাকা বাদ দিয়ে পশ্চিমবঙ্গের যে কোনও শহর বা আধা শহরে যান দেখবেন, সারাদিনে ৪/৬ ঘণ্টা করে লোডশেডিং থাকেই। আমরাও এখানে মেনশান আওয়ারে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলি যে বিদ্যুৎ নেই আবার সরকারি দলের সদস্যরাও বলেন বিদ্যুৎ নেই অথচ বিদ্যুতের বাজেটের আলোচনার সময় ওদের মাথায় কি এক বিপ্লব

ভর করে যার জন্য বলছেন সারা পশ্চিমবঙ্গে বিদ্যুতায়ণ হয়ে গিয়েছে, বিদ্যুতের অবস্থা এখানে নাকি খুব ভাল। আপনাদের জিজ্ঞাসা করি, '৭২ সালের ক্যাসেট আর কতদিন বাজাবেন? আপনাদেরও তো ২২/২৩ বছর রাজত্ব হয়ে গেল সেই ক্যাসেট-টা একটু বাজান। বলছেন ৮৪ পারসেন্ট গ্রামে বিদ্যুতায়ণ করেছেন কিন্তু তার ফরমুলাটা কি? মাননীয় মন্ত্রী মহাশয়, যদিও আমরা জানি যে পার্টির সঙ্গে আপনার যোগাযোগ নেই তবুও বলি, আপনার পার্টির সদস্যদের জিজ্ঞাসা করে দেখবেন গ্রামীণ বৈদ্যুতিকরণের হালটা কি? একটা মৌজাতে একটা খুঁটি পুঁতলেই বলা হচ্ছে সেই মৌজাটা বৈদ্যুতিকরণ হয়ে গিয়েছে এবং এটা আপনার আমলেই বেশি হচ্ছে। আপনি বলেছেন যে দুর্নীতি আটকাবেন। বুকে হাত দিয়ে বলুন, দুর্নীতি আটকাতে পেরেছেন কি? কাটোয়ার ডি.ই. এবং অ্যাকাউন্টস অফিসার যেখানে ৬৪ পারসেন্ট রেভিনিউ আদায় হত চেষ্টা করে তা ১০৬ পারসেন্টে তুলে নিয়ে গিয়েছিলেন এবং বিদ্যুৎ চোরদের ধরেছিলেন। সেখানে তারা ম্যাকসিমাম টাকা আদায় করেছিলেন? কিন্তু একদিন সেই বিদ্যুৎ চোরদের হাতেই তারা ঘেরাও হয়ে গেলেন, মার খেলেন। সেখানে পুলিশ ঐ বিদ্যুৎ চোরদের বিরুদ্ধে কোনও কেস রুজু করলো না বরং সময়ের আগেই তারা ট্রান্সফার হয়ে গেলেন। সৎ অফিসারদের প্রোটেকশন কোথায়? বিয়িং এ মিনিস্টার আপনি যদি আপনার দপ্তরের অফিসারদের প্রটেকশন দিতে না পারেন তাহলে সৎ অফিসাররা কাজ করবেন কি ভাবে? মাননীয় মন্ত্রী মহাশয়, জেলাপরিষদের সঙ্গে আপনার যোগাযোগ আছে কিনা জানি না কিন্তু আপনি খোঁজ নিয়ে দেখবেন এই যে জেলাপরিষদগুলি বিদ্যুতের জন্য ২/৩ কোটি টাকা করে পায় এই টাকা তারা খরচ করতে পারছে কিনা। এই টাকা তারা খরচ করতে পারছে না ডবলু.বি.এস.ই. বি'র গাফিলতির জন্য। সেখানে কাজের এতো দীর্ঘসূত্রীতা এবং জটিলতা যে জেলাপরিষদগুলি আদৌ সেই টাকা খরচ করতে পারছে না। আপনি জেলাপরিষদের সভাধিপতিদের সঙ্গে কোনও মিটিং করেছেন কিনা জানি না কিন্তু করলে জানতে পারবেন এই টাকা খরচ করতে তাদের কি রকম অসুবিধা হয়। আমার প্রস্তাব, সেখানে জেলাপরিষদগুলিকে স্বাধীনভাবে কাজ করার পরামর্শ দিন এবং আইনগত জটিলতা যা আছে তা দূর করুন যদি সত্যিই গ্রামবাংলায় বিদ্যুৎ নিয়ে যেতে চান। আর এই বিদ্যুৎ চুরি আটকাবেন কি করে? আপনার দপ্তর যা করছে তাতে তো ডাক্তার, ইঞ্জিনিয়ার-সকলেই চুরি করতে বাধ্য হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়, খোঁজ নিয়ে দেখুন, পশ্চিমবঙ্গে বিদ্যুৎ চেয়ে কত দরখাস্ত পেনডিং আছে? লক্ষ লক্ষ দরখাস্ত পেনডিং পড়ে রয়েছে, তারা বিদ্যুৎ সংযোগ পাচ্ছে না। সেখানে আপনি একটা সময় নির্দিষ্ট করে বলে দিতে পারছেন না যে হ্যাঁ, তিন মাস কি চার মাস পরে বিদ্যুতের সংযোগ দেওয়া হবে। এর ফলে মানুষের মধ্যে প্রবণতা আসছে বিদ্যুৎ চুরি করার। অনেক জায়গায় হুকিং করছে। দরখাস্ত করবার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ আসে না।

১২৫ বার যদি ওদের অফিসে না যাই তাহলে কিছু হয় না, এস্টিমেটেড টাকা নিয়ে বসে থাকে। তারপর বলেন, মিটার নেই। একটা বন্ডে সই করিয়ে দিয়ে বলেন, এক টাকা দাও। এসব কারণে ব্যাপকভাবে বিদ্যুৎ চুরি হচ্ছে। এর দায় আপনার দপ্তর এড়িয়ে যেতে পারে না। আপনারা যদি সময়ে মানুষকে বিদ্যুৎ সংযোগ দিতে পারতেন তাহলে বিদ্যুৎ চুরির ৫০ ভাগ বন্ধ হয়ে যেত। কিন্তু গ্রাহকরা বিদ্যুৎ চেয়েও পাচ্ছেন না।

এরপর আমি বলছি, গ্রামে একটা ব্যাপর ঘটে—ওভারল্যাপিং সিস্টেম। পারপার চারটি গ্রাম রয়েছে, কিন্তু দেখা গেলো, ঐ চারটি গ্রামকে টপকে পঞ্চম গ্রামকে বিদ্যুৎ দিয়ে দিলেন। কিন্তু এটা বন্ধ করতে হবে; ওভারল্যাপিং করে বিদ্যুৎ দেওয়া চলবে না। এছাড়া গ্রামে যেসব চাষী রয়েছেন তাদের অনেকেরই আর্থিক সঙ্গতি নেই। তারা কষ্ট করে হয়ত একটা পাম্পসেট চালাচ্ছেন, কিন্তু সেখানে বিদ্যুৎ তারা পাচ্ছেন না। কারণ এক্ষেত্রে একটা দলীয় নীতি কাজ করে। কাজেই এই ব্যাপারটা যদি না দেখেন তাহলে পশ্চিমবঙ্গের চিত্র কখনই উন্নত হবে না। হয়ত আপনি বলছেন, রাজ্যে বিদ্যুতের অবস্থা ভাল, কিন্তু সামগ্রিক চিত্রটা কিন্তু তা নয়। আজকে বিদ্যুতে পশ্চিমবঙ্গ সবচেয়ে পিছিয়ে পড়েছে। বিদ্যুতের অভাবে রাজ্যের ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলি মার খাচ্ছে, কিন্তু বড় বড় ইন্ডাস্ট্রি যারা বিদ্যুৎ চুরি করছে তাদের সেই চুরি ঠেকাবার ব্যাপারে আপনাদের কোনও নজর নেই। রাজ্যের ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলোকে বিদ্যুৎ দেবার ব্যাপারে তাই ব্যবস্থা নেবার জন্য বলছি। এখানে কোনও একজন সদস্য আপনাকে প্রশ্ন করেছিলেন—আমরা কি বিদ্যুৎ পাব? উত্তর দিয়েছিলেন—কাজ চলছে। আমি আপনাকে প্রথম বছর একটি প্রশ্ন করেছিলাম—আসানসোলে যে বিদ্যুৎ সঙ্কট চলছে সে ব্যাপারে আপনি কি একমত; সহমত হলে তা নিরসনের জন্য কি ব্যবস্থা করছেন? উত্তরে বলেছিলেন—হ্যাঁ, একমত; সেখানে ১৩৩ কে.ভি. একটি সাব-স্টেশন বসানো হবে। কিন্তু তিন বছর হয়ে গেলো, সেখানে একটি ইটও পড়েনি, তিন বছর হয়ে গেলো অথচ আজও আসানসোলে সাব-স্টেশনের কাজ আরম্ভ হয়নি। তাহলে এই মিথ্যাচার কেন? এর জন্য একটা টাইমবাউন্ড প্রগ্রাম গ্রহণ করুন। তাই আপনার এই বিদ্যুৎ বাজেটের আমি বিরোধিতা করছি। গোয়েঙ্কাদের সঙ্গে যে আনহোলি অ্যালায়েন্স সেটা আপনি ভাঙতে পারেননি, মুখ্যমন্ত্রীর সঙ্গে তারা যে আঁতাত করেছেন সেটা ভাঙতে পারেননি, সি.ই.এস.সি. বেআইনি ভাবে টাকা যা আদায় করছেন তার বিরোধিতা করতে পারছেন না। তাই জন্য আপনারি এই বাজেটের বিরোধিতা করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী বিশ্বনাথ মন্ডল:** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর

ব্যয়-বরাদ্দের দাবিকে আমি পূর্ণ সমর্থন করছি এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করছি। এখানে বিরোধী পক্ষ থেকে আলোচনা করতে গিয়ে যেসব সমালোচনা করলেন তা শুনলাম, কিন্তু ওদের বক্তব্যের বিরোধিতা করবার কোনও দরকার নেই। এক্ষেত্রে সি ই এস সিকে নিয়ে জলঘোলা করা হচ্ছে। একটা বেসরকারি সংস্থা তৈরি হয়েছে, ওটা করতে অনেক সময় লেগেছে। তাকে উল্টো পাল্টানোর জন্যে অনেক লড়াই করতে হয়েছে। কিন্তু যেটা নিয়ে এতোদিন সমালোচনা করেছেন, বিদ্রুপ করেছেন পশ্চিমবঙ্গের বাইরে এবং ভেতরে— 'বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র রক্ত দিয়ে গড়বে' সেই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে উঠেছে। এটা নিয়ে অনেক বিদ্রুপ করেছেন কিন্তু মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ যে মাত্র ৩৭ মাসের মধ্যে বক্রেশ্বরের কাজ সম্পন্ন করেছেন এবং ১৭ তারিখে উদ্বোধন হবে। এটাতে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে গোটা পশ্চিমবঙ্গের কাছে। এরদ্বারা জনগণের উপকার হবে। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যখন এসব বিষয় নিয়ে আলোচনা হয় তখনই এন টি পি সির কথা আপনারা তোলেন এবং এন টি পি সির হাতে দেওয়ার কথা বলেন। আমার জেলাতে এন টি পি সি আছে, আমি জানি হঠাৎ করে ওখানে বিনা নোটিশে বিদ্যুৎ বন্ধ করে দেওয়া হল এবং বিদ্যুতের দাম দ্বিগুণ বাড়িয়ে দেওয়া হল। আপনারা ভাল করেই জানেন যে, অনেক কর্মচারি আছেন তারা এরজন্য লড়াই করেছেন এবং আমার এলাকার মানুষেরাও লড়াই করেছেন। আপনাদের কাছে অনেক পরিসংখ্যান এবং তথ্য আছে, তার থেকে পড়ে বললেন যে গ্রামে নাকি বিদ্যুতায়ন হয়নি। আপনারা কি গ্রামে থাকেন নাকি জঙ্গলে বাস করেন যে গ্রামের বিদ্যুৎ হয়নি দেখেন। গ্রামের বিদ্যুৎ একেবারে প্রত্যন্ত এলাকা পর্যন্ত হয়েছে। যদিও আমরা জানি এই বিদ্যুৎ সম্প্রসারণ এবং বিতরণের ক্ষেত্রে মহকুমা থেকে লাইন নিয়ে যেতে অসুবিধা হয়। কিন্তু তবুও অত্যন্ত প্রত্যন্ত এলাকায় বিদ্যুৎ নিয়ে যাওয়া হয়েছে এবং প্রত্যেকটি থানা এলাকায় সাব স্টেশন করা হয়েছে। এই সাব স্টেশনগুলো করার ফলে মানুষ সহজে বিদ্যুৎ পাচ্ছে। আমার মুর্শিদাবাদ জেলা একটা বিশাল বড় জেলা, মেদিনীপুরের পরেই বিশাল বড় জেলা। এরই গোকর্ণ থানাতে ২২০ কে. ভি.র সাব স্টেশন বসানোর প্রস্তাব ছিল এবং অত্যন্ত দ্রুততার সঙ্গে কাজটা শেষ করা হয়েছে। আমরা দেখেছি যে কংগ্রেস আমলে কোনও থানা এলাকায় বা ব্লক এলাকায় একটা খুঁটি পুতে দিলেই বিদ্যুতায়ন হয়ে গেছে বলে ধরে নেওয়া যেত। তখন এতো সাব স্টেশন দেখিনি। আমাদের মাননীয় মন্ত্রী উদ্যোগ গ্রহণ করে এইসব কাজ সমাধান করতে চাইছেন। সেখানে হয়ত এখনো পর্যন্ত সব গ্রামে বিদ্যুৎ যায়নি, কারণ বিদ্যুতের যে সুনির্দিষ্ট নিয়ম আছে, সেই নিয়মের মধ্যে থেকে বিদ্যুতায়ন বেশিরভাগ গ্রামের ক্ষেত্রে দেবার চেষ্টা করা হয়েছে। তবে তফসিলি জাতি এবং আদিবাসী এলাকা রয়েছে বিদ্যুৎ এখনো পর্যন্ত অনেক জায়গায় পৌঁছায়নি। আমরা

ইনটেনসিফিকেশানের কাজে হাত দিয়েছি এবং অনেকখানি কাজ এগিয়েছে, যেসব জায়গা বাকি আছে তারাও যাতে সুযোগ পেতে পারে তার চেষ্টা করতে হবে। এছাড়া কুটির জ্যোতি প্রকল্প যেটা রয়েছে সেটাকেও সম্প্রসারিত করতে চাই। আমাদের সরকার যে বিকেন্দ্রীকরণের মাধ্যমে কাজ করছেন তাতে আপনারা বলেছেন যে, জেলা পরিষদকে টাকা দিলে নাকি সেই টাকা খরচ হয় না। কিন্তু আমাদের যে অভিজ্ঞতা তাতে দেখেছি যে, ওই জেলা পরিষদের মাধ্যমে খুব দ্রুততার সঙ্গে কাজ করতে পেরেছে। এই ব্যাপারে দু একটি প্রস্তাব আমি মন্ত্রীর কাছে রাখতে চাই যে, সেচের একটা সময়ে আমরা দেখেছি যে বিদ্যুৎ ছাড়াই সেচের কাজ করা হত। কিন্তু এখন সেচের ক্ষেত্রে বিদ্যুৎ ব্যবহার অপরিহার্য হয়ে পড়েছে। বিশেষ করে বোরো চাষের ক্ষেত্রে এই বিদ্যুতের ব্যবহার অপরিহার্য হয়ে পড়ে। এই বিদ্যুতের ব্যবহার যদি সেচে আরও বৃদ্ধি পায় তাহলে উৎপাদন বৃদ্ধি পাবে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই এবং সেচে যাতে বিদ্যুৎ ঠিকমতো পাওয়া যায় তার জন্য মাননীয় মন্ত্রীকে বারে বারে বলেছি। উৎপাদনকে আরও বৃদ্ধি করার কথা আমরা বারে বারে বলছি। অনেক স্যালো টিউবওয়েল আছে, ডিপ-টিউবওয়েল আছে, যেখানে আর.এল.আই. আছে এই সমস্ত এলাকাগুলিতে আরও বিদ্যুৎ সংযোগ দেওয়ার কথা বিবেচনা করতে বলব। এবং সেইগুলি দ্রুততার সঙ্গে করতে হবে। এখনও কিছু ভার্জিন মৌজা থেকে গিয়েছে, সবটা আমরা করতে পারেনি। ১০০ ভাগ যে করতে পেরেছি, এই কথা মন্ত্রী মহাশয় কখনও বলেননি। বাস্তব ক্ষেত্রে মন্ত্রী মহাশয় দেখিয়েছেন, তিনি বলেছেন, তিনি বাস্তবে অস্বীকার করেননি, যে সমস্ত ভার্জিন মৌজায় এখনও বিদ্যুৎ যায়নি, সেখানে বিদ্যুৎ এর কাজ দ্রুততার সঙ্গে শেষ করে ফেলতে হবে। আজকে পশ্চিমবাংলায় যেভাবে বিদ্যুৎ এর চাহিদা বাড়ছে, মিটার ক্ষেত্রে যে উদ্যোগ তিনি গ্রহণ করেছেন তাতে দেখা যাচ্ছে, বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আমরা ছোট পরিমাণ বাড়াতে পেরেছি। এইসব ক্ষেত্রেও এখনও প্রয়োজনীয়তা আছে বিদ্যুৎ এর, পশ্চিমবাংলায় শিল্পায়ণ এর কাজ শুরু হতে চলেছে, অনেক জায়গায় পরিকাঠামো হচ্ছে, ফলে সেখানে বিদ্যুৎ এর প্রয়োজনীয়তা আছে। মুর্শিদাবাদ জেলার সাগরদিঘিতে তাপবিদ্যুৎ কেন্দ্র করার একটা পরিকল্পনা আছে, সেটা যদি দ্রুততার সঙ্গে করা যায় তাহলে গোটা পশ্চিমবাংলার মুর্শিদাবাদ জেলা সহ সকলে উপকৃত হবে। তাপ বিদ্যুৎ কেন্দ্রের যে সুযোগ সুবিধা আছে, যা আমরা বক্রেশ্বরের ক্ষেত্রে করতে পেরেছি, তা আমাদের এখানেও পাওয়া যেতে পারে। তাই এই প্রস্তাব রেখে, কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আগেও প্রতিবাদ করেছি, এবং এই যে দাবি করেছেন আমাদের কাছে টাকার আমরা তার প্রতিবাদ করছি এবং বিরোধিতা করছি। এবং আমাদের কাটমোশানকে সমর্থন করছি। স্যার, একটি কথা এই

প্রসঙ্গে বলি, বিদ্যুৎ প্রসঙ্গ ছাড়াও এর গুরুত্ব যে কোনও সময়ে দেওয়া হয়নি, তা আজকের বিধানসভাকে দেখলে প্রমাণ হয়ে যায়। সরকার যে কি করতে পারে আমি সেটা সবচেয়ে আগে বলতে চাই। সরকারের মন্ত্রী এক, নতুন একটা বিভাগ, একটা বিভাগ সমস্ত সরকারের আনুকুল্য পেয়ে যদি তার প্রতি দ্রুত থেকে দ্রুততম হতে পারে, মৌলিক পরিবর্তন হতে পারে, আরও বেশি কাজ করতে পারে, তাদের দীর্ঘদিন ধরে বছরের পর বছর ক্ষমতায় থাকার পরেও আজকে বিদ্যুৎ এর বেহাল অবস্থা নিয়ে চিৎকার করছি। বিদ্যুৎমন্ত্রী তিনি নিজে টের্কনিক্যাল মানুষ, তার কাছ থেকে আমরা অনেক কিছু আশা করেছিলাম, সেই আশায় তিনি আমাদের জল ঢেলে দিয়েছেন। একটা জিনিস সবচেয়ে বড় করে দেখলে বোঝা যায় চিরকালীন যে ট্রাডিশনাল প্রোডাকশন বা ডিস্ট্রিবিউশন তার থেকে মন্ত্রী মহাশয় কিছু পরিবর্তন করবেন। একটা প্রথাগত জিনিসকে টেনে নিয়ে যাওয়া তার জন্য নূতন মন্ত্রীর দরকার হয়না। একটা আই.এম.এস. অফিসার, একটা ব্যুরোক্রাট অফিসার বা টেকনোক্রাট লোক হলেই হয়ে যায়। শঙ্করবাবু আপনার মূল ব্যর্থতা এখানেই। দীর্ঘদিন আপনি সময় পেয়েও ধারাবাহিকভাবে একটা সরকার পেয়েও এবং যথেষ্ট পরিমাণে এই রাজ্যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের থেকে টাকা পেয়েও ফান্ডামেন্টাল চেঞ্জ বা মৌলিক পরিবর্তন আমদানি করতে পারলেন না। আজকে বিশ্বের জন্য কান্ট্রিতে যান, সমস্ত ডেভেলপ কান্ট্রিতে সেখানে বাস্তবতার পক্ষে তারা, তারা আমূল পরিবর্তন ভাবনা চিন্তায় কেন্দ্রীভূত হচ্ছে। বিদ্যুৎই পৃথিবীতে একটা ব্যবসা আছে, যে ব্যবসায় সবচেয়ে কম সুদে এখনও টাকা পেতে পারেন, এবং বিনিয়োগ করতে পারেন। তার নাম হল পাওয়ার সাপ্লাই এর ব্যবস্থা করা অথবা তার ইন্ডাস্ট্রি তৈরি করা। আজকে আমি স্মরণ করিয়ে দিতে চাই, হাইড্রাল অথবা থার্মাল এছাড়া তৃতীয় জিনিসটি উপহার দিতে পারলেন না। আজকে কেউ কেউ বলেছেন, আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, জি.এন.এল.এফ থেকে এত চেষ্টা করেও আমাদের অমুক অমুক জায়গায় কিছু হচ্ছে না, এটা বলার চেষ্টা করেছেন। চুরি হচ্ছে তারা এটাও বলেছেন।

[4-50 — 5-00 p.m.]

আপনি বাধ্য হয়েছেন মানুষের চাপে পড়ে। আপনারা দেওয়ালের লেখা পড়ার চেষ্টা করুন। কোন পার্টি কি কথা বলছে সেটা বড় কথা নয়, মানুষের দিকে আপনারা চেয়ে দেখুন কি পাচ্ছে তারা। আপনারা নতুন জিনিস আমদানি করতে ব্যর্থ হয়েছেন। আমি সম্প্রতি জেনিভা গিয়েছিলাম—আমি ইজরায়েল গিয়েছিলাম, জেরুজালেম গিয়েছিলাম, তেল আভিভ গিয়েছিলাম। সেখানে এমন কোনও বাড়ি নেই যেখানে বাড়ির মাথার উপরে সৌর সিস্টেমের ব্যবস্থা করা নেই। জল গরম করা থেকে

সবটাই সেখানে সৌর সিস্টেমের মাধ্যমে হচ্ছে। আপনি এইরকম কোনও জিনিস শোষিত মানুষগুলোর কাছে পৌঁছে দিতে পারেননি, যেটা বিদ্যুৎ ডিপার্টমেন্ট নিজেরা তৈরি করে বা নিজেরা ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা করতে পারেন। সেই ব্যর্থতার দায় আজকে আপনি এড়িয়ে যেতে পারেন না। পাওয়ার সাপ্লাই, প্রডাকশন এবং ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আপনি মৌলিক কোনও চিন্তার রূপায়ন ঘটাতে পারেননি। আমি কেন বলছি উদাসীন এই সরকার। দীর্ঘদিন পরেও দেখুন আমরা কোথায় দাঁড়িয়ে আছে? ন্যাশনাল থার্মাল পাওয়ার থেকে যদি আমাদের বিদ্যুৎ সাপ্লাই না করে তবে আমাদের ডোমেস্টিক সাপ্লাই মার খাবে, আমরা আবার লোডশেডিং-এর জগতে আবার চলে যাব। ক্রিকেট খেলা চলছে, ক্রিকেট খেলার মধ্যে লোডশেডিং হলে হৈ হৈ পড়ে যাবে, তাই পাওয়ার মিনিস্টার এবং অর্থমন্ত্রী বসে মিটিং করলেন। ন্যাশনাল থার্মাল পাওয়ার রাজ্য সরকারের কাছে এক কোটি টাকা পায়, না পেলে তারা বিদ্যুৎ দেবে না। সাংবাদিকদের বলা হল আমরা কুড়ি, পঁচিশ কোটি টাকার ব্যবস্থা নিয়েছি, খেলা দেখার কোনও অসুবিধা হবে না। বিদ্যুৎ কি খেলা দেখার ব্যাপার? বিদ্যুৎ কি আজকে খেলার সামগ্রী হয়েছে? খেলা দেখার জন্যই কি আমরা বিদ্যুৎ চেয়েছিলাম? আমরা চেয়েছিলাম কারখানা চলুক, চাষীরা তিন-চারটে ফসল তুলুক, আমরা চেয়েছিলাম ছেলে-মেয়েরা লেখাপড়া করুক, ইলেকট্রনিক মিডিয়া ক্রমে ক্রমে সম্প্রসারিত হোক এবং আমাদের দৈনন্দিন কাজে ব্যবহৃত হোক। বিদ্যুৎ ছাড়া কোনও দেশ বা কোনও জাতি এগিয়ে যেতে পারেনা। এমন কি কমিউনিস্ট চেতনায় যারা উদ্বুদ্ধ তারাও বিদ্যুৎ ছাড়া এগিয়ে যেতে পারেনি। ন্যাশনাল থার্মাল পাওয়ার বিদ্যুৎ না দিলে কোনও দিনই আপনাদের চলবে না। কেন আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে? কেন আপনারা এই অবস্থার উন্নতি করতে পারেননি? আপনারা আত্মসমর্পন করেছেন কিছু মুনাফাখোর মানুষের কাছে। ডি.কে.বি.-র রিপোর্টের ব্যাপারে আমি যাচ্ছি না, কিন্তু আপনার মতো শিক্ষিত মানুষ নিজের বিবৃতিতে বাটলিবয়ের নাম পর্যন্ত উল্লেখ করলেন না, করার সাহস দেখালেন না। মাল্টি ন্যাশনাল কোম্পানি কিভাবে একটা সাধারন কোম্পানিকে হেল্প করছে এবং সাধারন মানুষের কাছ থেকে কোটি কোটি টাকা পাইয়ে দিচ্ছে। লজ্জা করেনা আপনাদের? আপনাদের ক্ষমা চাওয়া উচিত ছিল। সংবাদপত্রে পড়েছি—একটা গরিব লোকের যেখানে ৭০০ টাকা বিল হত, তাকে দেড় লক্ষ টাকার বিল পাঠিয়ে দিয়েছেন। আপনার কোনও নিয়ন্ত্রণ নেই। এত অসত্য লিখেছেন? বহু জায়গায় সুপারিশ করেছি। আমাদের কিছু করার নেই। কোনও সরকারি অনুমতি ছাড়া কোনও জায়গায় ট্যারিফ বাড়াতে পারে না বেসরকারি প্রতিষ্ঠান। কিন্তু বেপোরোয়াভাবে সমস্ত নিয়মকে কলা দেখিয়ে কলকাতা এবং কলকাতার বাইরে ট্যারিফ বাড়িয়ে চলেছেন। আপনি কি মনে করছেন—কাটমানি ছাড়াই এটা হচ্ছে? মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে,

কি রেটে উনি কয়লা কেনেন এবং সি ই এস সি কয়লা কেনে? আমি একটা কথা বলছি—সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে জ্যোতিবাবু চিঠি দিয়েছিলেন যে, যদি প্রাইভেট কোম্পানিকে বিদ্যুৎ উৎপাদন করতে দাও, তাহলে সর্বনাশ হয়ে যাবে। সেই চিঠির কপি আমাদের কাছে আছে। আর আজকে স্যার, পর্যায়ক্রমে সেই প্রাইভেট কোম্পানিকেই করতে দিচ্ছে। এখানে বলাগড়ে, ওখানে বজবজে, এখানে ওখানে সেখানে। তারা যে দরে কয়লা কেনেন, আজকে উনি সেই দরে কেনেন কিনা সেটা বলতে পারবেন? আজকে কয়লা এবং তেল বেশি দামে কিনছেন, তাহলে সস্তায় কিভাবে দেবেন? বার বার আমরা বলেছি যে, এস ই বি হলেও সরকারি পক্ষ থেকে মূল পরিকাঠামো পরিবর্তন করুন। আপনার এরিয়া কোনটা। আপনার কোনও কমার্শিয়াল সেক্টর নেই। আপনি সমস্ত গ্রামে দিচ্ছেন। আপনি নন কমার্শিয়াল সেক্টরে বিদ্যুৎ দিচ্ছেন, অথবা বিক্রি করছেন, কতগুলি গ্রামে মৌজায় ইত্যাদি। আর সমস্ত একচেটিয়া পুঁজিপতিদের অধিকার করে দিয়েছেন। এস ই বি ব্যক্তিগত যে সমস্ত জায়গাতে সাপ্লাই করেন, মাসে মাসে বাড়িয়েছে। এপ্রিলে বাড়িয়েছে। তারপরে আবার মেতে বাড়ানোর জন্য নির্দেশ দিয়েছেন। আমি আর একটা কথা বলি ফুয়েল সারচার্জ এপ্রিল থেকে এফেক্ট করে ২০.৪.৯৯ চিফ ইঞ্জিনিয়ার মিঃ এন সি রায় নির্দেশ দিচ্ছেন "With effect from the consumption month of April, 1999, fuel surcharge payable by you for supply of power to your premises has been revised on provisional basis to 50 paise/KWH from the existing rate of 42 paise/kwh which came into effect from April, 1997." ৯৯ এ চাওয়া হবে ১৯৯৭ থেকে। গ্রামের লোকেরা পর্যন্ত সি ই এস সি অথবা ইন্ডাস্ট্রিয়াল বেল্ট তাই বাইরেও আপনি সর্বনাশ করছেন সারচার্জ বাড়িয়ে। সারচার্জ শুধু এখানে নিচ্ছেন না। এটা নিচ্ছে ব্যাপক হারে কমার্শিয়াল এরিয়া থেকে। আজকে এই ট্যারিফের জন্য বহু ইন্ডাস্ট্রি নাম করে বলতে পারি যে ১৪টি বড় জুট ইন্ডাস্ট্রি সেখানে আজকে শুধুমাত্র ইলেকট্রিক চার্জের জন্য সেই কোম্পানিগুলি বন্ধ হয়ে যাওয়ার মুখে। তার মধ্যে ৪টি কোম্পানিকে ছাড় দিতে হয়েছে। যেখানে মন্ত্রীর এলাকা, সেখানে ছাড় দিচ্ছেন, এম এল এর লোক যেখানে থাকে, সেখানে ছাড় দিচ্ছেন বেছে বেছে। প্রতিযোগিতা ইন্ডাস্ট্রিয়াল সেক্টর পর্যন্ত গ্রো করছে। এই অসম প্রতিযোগিতা ইন্ডাস্ট্রিয়াল গ্রোথের ক্ষেত্রে একটা সর্বনাশ বীজ বপন করছে। ট্যারিফগুলো কিভাবে বেড়ে চলেছে সেটা ডিটেলে রাখতে চাই। ২৩.৪.৯৯ তে আবার একটা সারকুলার জারি হল। সারকুলার নম্বর, সি.ও.এম। ৬।৯৯-২০০০।ড সেখানে ফুয়েল সারচার্জ থেকে আরম্ভ করে ব্যালেন্স রিয়ালাইজেশন প্রায় ডাবল এর জায়গায় পৌঁছে যাচ্ছে। এটা একটা ভয়ঙ্কর ব্যাপার। আগেও বলেছি, একটা সর্বনাশা ব্যাপার ঘটছে। এগুলো তো সবই গ্রামের ব্যাপার। তাদের সঙ্গেও আপনি রাজনীতি করছেন।

আপনি তো আবার পুরো রাজনীতি করেন না। অর্ধেক রাজনীতি করেন। যারা একদম রাজনীতি করে না, তাদের বোঝা যায়, যারা পুরো রাজনীতি করে তাদের বোঝা যায় কিন্তু আপনাদের বোঝা যায় না, যারা এইরকম অর্ধ রাজনীতি করে। সাপও না সাপিনীও না, লম্বা পানা কি যেন একটা। রবীন বাবুকে বুঝা যায় গুন্ডা প্রকৃতির মানুষ। কিন্তু আপনাদের বোঝা যায় না। ট্রেড ইউনিয়ন আমাদের এলাকায় আছে। আই.এন.টি.ইউ.সি আছে, সিটু আছে। উনি ওখানে আরেকটা আই.এন.টি.ইউ.সি করে রেখে দিয়েছেন। আমাদের একটা। ওঁর পক্ষের একটা। যেটা ওর পক্ষের আই.এন.টি.ইউ.সি তারা স্ট্রাইক করেছে। আমাদের লোকেরা স্ট্রাইক করে নি। স্যার, ডেনজারাস জিনিস যেটা স্টেট স্টোর মেটিরিয়াল অবসোলিট রয়েছে। ৬৪২ কোটি টাকার জিনিসপত্র এবং মেন স্টোরে ১৭ কোটি টাকার মাল সেখানে ব্যবহৃত হচ্ছে না। স্পেসিফিকালি আপনি এর জবাব দেবেন। আরও আমি বলছি যারা সাপ্লাই করছে তারা রিটায়ার্ড অফিসার। আপনি তাদের ধরতে পারছেন না। ওয়ার্ল্ড ব্যাঙ্কের কত টাকা ধ্বংস হচ্ছে? এর চেয়েও সর্বনাশের জিনিস হচ্ছে, মিটার। দিল্লির একটা কোম্পানি, গুজরাটের একটা কোম্পানি থেকে মিটার কেনা হচ্ছে, সেগুলো সব ফল্টি মিটার। হাজার কনজিউমার এর ফলে সাফার করছে এই ফল্টি মিটারের জন্য। যে মিটারগুলো চলে না সেই মিটার কিনে স্টোর করে রাখছেন। আপনি ফোর্থ পে কমিশন ইমপ্লিমেন্ট করুন। অনেক অ্যানোমালি আছে, সেইগুলো দুর করে আপনি ফোর্থ পে কমিশন ইমপ্লিমেন্ট করুন। সত্যিকারের যদি কাজ চান, তাহলে সত্যিকারের প্রোটেকশনের ব্যবস্থা করুন। মৌলিক পরিবর্তন করুন। কারোর উপর নির্ভর না করে, আপনি বলুন আমি শঙ্কর সেন, আপনি বুক ঠুকে বলুন কারও দয়া নয়, আমি নিজেই পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সরবরাহ করতে পারি। এই কথা বলে বাজেট বক্তব্যের বিরোধিতা করে, কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমি মাননীয় মন্ত্রীর জানা বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাটমোশনের সমর্থন করছি। আমি এর আগে দু-একবার বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রীর প্রশংসা করেছিলেন। কিন্তু আমি দেখছি—যে জন্য আমি মাননীয় মন্ত্রীর প্রশংসা করেছিলাম ভুল করেছি এবং এই মন্ত্রী তাঁর দপ্তরের মুখবন্ধ থেকে ট্রান্সপারেন্সী সমস্ত কেড়ে নিচ্ছেন। আজকে মন্ত্রীর একটা জবাব দেওয়ার কথা ছিল, সেটার উত্তর স্পষ্ট হয়ে গেছে। ওঁকে আমি জিজ্ঞাসা করেছিলাম সি.ই.এস.সি. এবং এস.ই.বি. গত ৩ বছরে কতবার তাদের ট্যারিফ বাড়িয়েছে? তাতে উনি উত্তর দিয়েছেন সি.ই.এস.সি. দুবার এবং ডব্লু.বি.এস.ই.বি. দুবার ট্যারিফ বাড়িয়েছে। আমি

ওঁকে জিজ্ঞাসা করতে চাই সি.ই.এস.সি.-র ট্যারিফ বাড়ানোর বেসিস্‌টা কি? আর.এস.ই.বির ট্যারিফ বাড়ানোর বেসিস্‌টা কি? এতদিন রেগ্‌লেটরী কমিশন ছিল, এতদিন কি ওঁরা ইচ্ছামতো ট্যারিফ বাড়িয়েছিলেন। কিসের ট্যারিফ বাড়িয়েছেন? তার মানে ইউনিট প্রতি কষ্ট ফিকস্‌ড করেছেন সেটা আজকে মন্ত্রী এখানে বলবেন। উনি উত্তর দিয়েছেন গত ৩ বছরে সি.ই.এস.সি. ফুয়েল সারচার্জ বাড়িয়েছে ৪ বার আর এস.ই.বি. ১ বার। আমার প্রশ্ন যে একই দপ্তরের মন্ত্রী আছেন, সি.ই.এস.সি. একটা প্রাইভেট সংস্থা, তারা ৪ বার ট্যারিফ বাড়ালো আর এস.ই.বি. ১ বার ট্যারিফ বাড়ালো তাহলে মন্ত্রী কি করছিলেন? যেখানে এস.ই.বি. ফুয়েল সারচার্জ বাড়ালো না, একবার মাত্র বাড়ালো সেখানে কি করে সি.ই.এস.ই কে চারবার ফুয়েল সারচার্জ বসাবার অধিকার দিলেন। আজকে মাননীয় মন্ত্রী একটা জবাব দিয়েছেন এবং সেই জবাবটা পিকিউলিয়ার। উনি বলেছেন যে ২৪.৪.৯৮ তারিখের পর থেকে উনি ফুয়েল সারচার্জ নিজে চেক্ করছেন। তার আগ কিন্তু দেবকুমার বোস, ব্যাটলীবয় এঁরা যেমন হিসাব করেছেন সেটা উনি মেনে নিয়েছেন। এখানে মজার ব্যাপার হচ্ছে আপনার হিসাব মতো ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ বছরে ১৪ পয়সা পার ইউনিট আপনি ফুয়েল সারচার্জ বাড়াবার সুযোগ করে দিয়েছেন। কিন্তু সি.ই.এস.সি. দেবকুমার বোস এবং ব্যাটলীবয় কমিটির রিপোর্ট অনুযায়ী ফুয়েল সারচার্জ নিচ্ছেন, তার ফলে টোটাল ফুয়েল সারচার্জ দাঁড়িয়েছে ৪৬ পয়সা পার ইউনিট। আমি মাননীয় মন্ত্রীকে বলতে চাই যে গতবার বলেছিলেন যে আশা ছেড়ে দেবেন না, এখানে ফুয়েল সারচার্জের হিসাবটা ঠিক কি না আমি দেখছি। আপনি কি দেখলেন? আপনি টেকনীক্যালী যে কথাই বলুন না কেন মানুষের যে ক্ষোভ সি.ই.এস.সির ফুয়েল সারচার্জ, ট্যারিফের ব্যাপারে, সে ক্ষোভকে চাপা দিতে পারবেন না। আমি জানি না বিরোধীদলরা নয়, সাধারণ মানুষ একদিন নিজের হাতে আইন তুলে নেবে, তার দায়িত্ব কিন্তু আপনার। কারণ যখন ট্যারিফ বাড়ানো হলো তখন আপনি মন্ত্রী ছিলেন এবং আপনি নীরব ছিলেন। আমি আপনার বিরুদ্ধে এটা অভিযোগ আনছি—এক বছর আগে দেবকুমার বসুর রিপোর্ট আমি পড়েছিলাম ওরা বলেছিলেন, আপনি স্বীকার করেছিলেন যে ৯৭ কোটি টাকা ফেরৎ দিতে হবে। তার পর কোনও মন্ত্রে সেই দেবকুমার বসুর রিপোর্ট পাল্টে গেল। আমি আপনাকে জিজ্ঞাসা করেছিলাম, আপনি বলেন নি। আপনি শুধু বলেছিলেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর প্রতি আমার গভীর শ্রদ্ধা আছে এবং তিনি আমায় কাজে নিয়ে এসেছেন। সুতরাং দি বাক স্টপস্ হিয়ার। সব কিছু বক্তব্য এই মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কাছে শ্রদ্ধায় আটকে গেছে। সেখানে কলকাতা বা পশ্চিমবঙ্গের যে কনজিউমার তাদের কথা আপনি ভাবেননি। আজকে আপনি একটা কনসেশান দিয়েছেন, যখন আপনি প্রথম পড়লেন তখন আমি ভাবলুম যে সত্যি সত্যিই কনসেশানটা দিচ্ছেন। আমরা ৪৬ পয়সা যে ফুয়েল সারচার্জ

দিচ্ছি সেটা কাময়ে ২৩ পয়সা করেছেন। না, আপনি এক পয়সাও কনসেশান দেন নি। আপনি আজকে বলছেন চাপটা যাতে একেবারে বিলের উপর যাতে না পড়ে তাই ওটাকে বেশি দিন ধরে আমরা আদায় করব। তার মানে বিলে এটা ফেজিং হয়ে যাবে। আপনি মানুষকে ঠকিয়েছেন, আমাদের ঠকিয়েছেন, মানুষের আশাকে লেড ডাউন করেছেন। এটা শংকরবাবু আপনার কাছ থেকে আশা করি নি। অশা করি আপনি এই প্রশ্নের জবাব দেবেন। স্যার, আমি আরেকটা প্রশ্ন করছি যেটা এই বামফ্রন্টের লোকগুলি বলছেন না। দেখলুম গিয়ে যে সি.পি.এম. গিয়ে ফুয়েল সারচার্জ নিয়ে প্রতিবাদ করছে।

[5-10—5-20 p.m.]

আমি বলতে চাই যে, রাজ্য সরকার এই বিল বাড়ানোর জন্য সমান দায়ী। যেমন আমার কাছে যে বিল আছে তাতে যদি দেখেন তাহলে দেখবেন ইউনিটের রেট ২.৯০ টাকা করে কত দিয়েছিলাম এখানে তার একটা ক্যালকুলেশন করা আছে। তারপর ইলেকট্রিক ডিউটি। কিন্তু এটা সি.ই.এস.সি.-র কাছে পৌঁছাচ্ছে না, স্টেট রাজ্য সরকারের কাছে যায়। এই জন্য বিল বাড়লে তাতে কত ইলেকট্রিসিটি ডিউটি বাড়িয়েছেন, ১৯৯১ সালের ১-লা জানুয়ারি কত ছিল আর জানুয়ারি '৯৯-এ কত পয়সা বেড়েছে তা যদি দেখা হয় তাহলে দেখা যাবে ফুয়েল সারচার্জ থেকে বেশি ইলেকট্রিক ডিউটি বামফ্রন্ট সরকার বাড়িয়েছেন। সেই জন্য আমরা যেমন সি.ই.এস.সি.-কে কনডেম করি সেইরকম বেশি ইলেকট্রিক ডিউটির জন্য লেফটফ্রন্ট সরকারকেও সমানভাবে কনডেম করি। এর উত্তর আপনাদের দিতে হবে। আমরা জানি যে, সি.ই.এস.সি. ইজ এ এরিক্যালসিট্র্যান্ট অর্গানাইজেশন। মাননীয় শঙ্করবাবু প্রায়ই দেখতে যান কিন্তু গত বছর যে হ্যাপি পজিশন জেনারেশনের ক্ষেত্রে দেখা যাচ্ছিল সেটা আর নেই, বিদ্যুৎ বিভ্রাট হচ্ছে, সিস্টেম ফেল করছে। কোথায় ক'টা হচ্ছে? আমি বলে দিচ্ছি। প্রথম হয়েছিল ২৮.০৩.৯৯, ২৯.০৩.৯৯ ৬-ঘণ্টা করে লোডসেডিং হয়েছে। সেদিন এন.টি.পি.সি.-র বিদ্যুৎ সারপ্লাস ছিল বলে বেঁচে গেলেন। ৩০.০৩.৯৯ তারিখে সি.ই.এস.সি.-র পাঁচটা কেন্দ্র একসঙ্গে বিকল হয়ে গেল এবং সাড়ে ৫০০ বর্গ কি.মি. এলাকা ট্রিপ করে গেল। আট ঘণ্টার বেশি সময় বিদ্যুৎ ছিলনা। রাজভবন, লালবাজার, সব ট্রিপ করেছিল। সুতরাং, বজবজ জয়েন করার পর ভালো কাজ করছে না। ৩০.০৩.৯৯ তারিখে এটা প্রমাণ হয়ে গেল। নেকস্ট, টোট্যাল ট্রিপ করে গেল ৩০.০৩.৯৯ তারিখের এক সপ্তাহ পরে। অর্থাৎ, ০৭.০৪.৯৯ তারিখে। সেদিন সাব-স্টেশনে গন্ডগোলের জন্য ব্যাপক লোডশেডিং হ'ল। হাসপাতালেও ৭।৮ ঘণ্টা লোডশেডিং হয়েছিল। এবার যেটা হ'ল সেটা আরও সিরিয়াস। সেটা হ'ল গত ৩১.০৫.৯৯ তারিখে। সেদিন বজবজ বিকল হয়ে গেল। তীব্র লোডশেডিং হ'ল। তখন আবার ওয়ার্ল্ড কাপের খেলা চলছিল।

ডব্লু.বি.এস.ই.বি. বিদ্যুৎ দেওয়ার পর টোট্যাল শর্টফল ৩০০ মেগাওয়াট ছিল। সেদিন সি.ই.এস.সি-কে মহারাষ্ট্র বিদ্যুৎ নিগম থেকে বিদ্যুৎ চাইতে হয়েছিল এবং তাও ৩১-শে ৮।১০ ঘণ্টা বিদ্যুৎ ছিল না। বজবজ বিকল হয়ে গেল, লেক ফিডারও জ্বলে গিয়েছিল। সি.ই.এস.সি. প্রায় বিকল হচ্ছে এর ফলে বিস্তীর্ণ এলাকায় সর্টফল হচ্ছে। এর পর বিকজ অফ সাব-স্টেশন মেন্টেনেন্স, অর্থাৎ, সাবস্টেশনে গন্ডগোল হবার জন্য ৩-রা জুন আবার ঐ রকম হ'ল। টিটাগড়ের এক নম্বর ইউনিট বিকল হয়ে গেল। বজবজ কোনওরকমে চলছিল। এর ফলে রাজভবন, সি.ই.এস.সি.-র সদর দপ্তর, মেট্রোরেল, হাসপাতাল, প্রভৃতি জায়গায় ঘাটতি হয়েছিল মোট ২৫০ মেগাওয়াট। গন্ডগোল যেদিন হয়েছিল সেদিন কলকাতায় সবচেয়ে বেশি গরম ছিল ৩-রা জুন। জেনারেল ইম্প্রেশন ছিল কলকাতা তথা পশ্চিমবাংলায় বিদ্যুতের অবস্থা ভালো। আবার, মফস্বলে তো ৬-ঘণ্টা লোডশেডিং হচ্ছে, সিস্টেম এবং ভোল্টেজ ফেলিওর হচ্ছে। আপনি এই সভায় আমার এক প্রশ্নের জবাবে বলেছিলেন, 'স্টেডি ভোল্টেজ দিতে পারবেন না এবং অদূর ভবিষ্যতে সলিউশন হবার কোনও রাস্তা নেই। ইন্ডাস্ট্রিগুলো সাব-স্টেশনের কাছাকাছি করতে হবে, মফস্বলে করা যাবে না।' কলকাতায় ভোল্টেজ ড্রপ নেই কিন্তু সাব-স্টেশন ফেলিওরের জন্য এক-একদিন এক-একটা এলাকায় বিদ্যুৎ চলে যাচ্ছে। আপনি এ ব্যাপারে কোনও কন্ট্রোল রাখতে পারেননি।

অ্যাকচুয়াল আপনার যে পজিশন শঙ্করবাবু, আপনি প্রশংসা করেছিলেন যে জেনারেশন ইমপ্রুভ করছে। কিন্তু জেনারেশন ইমপ্রুভ করছে না। তার কারণ রাজ্যে ডিমান্ড নেই। আপনি ইকোনমিক রিভিউয়ের ১৪৮ পাতা দেখুন, তাতে আপনি দেখবেন যে, পশ্চিমবঙ্গে জেনারেশন অফ ইলেকট্রিসিটি অফ স্টেট এজেন্সি ১৯৯৪-৯৫ থেকে ১৯৯৭-৯৮ সাল পর্যন্ত প্রোডাকশন একই রয়েছে। সেটা হচ্ছে ১৪ হাজার ১৭৪ এবং ১৪ হাজার ৭৪৬ মিলিয়ন ইউনিট আপনার জেনারেশন ছিল। অথচ আপনার ইন্সটল ক্যাপাসিটি বেড়েছে। তার মানে নতুন পাওয়ার স্টেশন এসেছে। জেনারেশন হচ্ছে না কেন? তার কারণ হচ্ছে জেনারেশন বাড়ছে না। তার কারণ কোনও ডিমান্ড নেই। আপনাকে ফিগারটা দিলে বুঝতে পারবেন। ৪ হাজার ১৫৬ থেকে ইন্সটল ক্যাপাসিটি বেড়ে হয়েছে ৬ হাজার ২৯৩। তার মানে ১ হাজার ৩০০ মেগাওয়াট নতুন ইউনিট যোগ হয়েছে। কিন্তু আপনার জেনারেশন স্ট্যাটিক রয়ে গেছে। দিস্ ইজ্ নট্ এ ভেরি হ্যাপি পিক্চার অফ ইলেকট্রিসিটি ইন বেঙ্গল। আপনি এটা স্বীকার করবেন। আপনি ডিমান্ড দেখুন। ডিমান্ড কমে যাচ্ছে। আপনার দেওয়া হিসাবে ডিমান্ড কমে যাচ্ছে। ১.৪.৯৮ তে আপনার ডিমান্ড ছিল ১৭৯৯ মিলিয়ন ইউনিট এবং ৩১.১২.৯৮ তে আপনার ডিমান্ড কমে দাঁড়াল ১৪৩৩ মিলিয়ন ইউনিট। তার মানে হাইটেক্ ইন্ডাস্ট্রিগুলোতে যেটা লাগে সেটা ১৯৯৮ তে অর্থাৎ ৭ মাসে কমে গেল। যদি ফিগার দিই তাহলে

দেখা যাবে প্রত্যেক কেসে আপনার ডিমান্ড কমে গেছে। তার ফলে ইন্সটল ক্যাপাসিটি, অর্থাৎ পাওয়ার স্টেশন বসালেই হয় না। পাওয়ার স্টেশনে কত জেনারেশন হচ্ছে সেটা দেখতে হয়। আপনার জেনারেশন স্ট্যাটিক রয়ে গেছে। দিস্ ইজ্ নট এ গুড সাইন্। এখানে আরেকটা জিনিস আমি আপনাকে বলি যে, এস.ই.বি.র সঙ্গে সি.ই.এস.সি.র কোনওরকম সমঝোতা আপনি করতে পারেননি। তার ফলে সি.ই.এস.সি. বলছে এস.ই.বি. নাকি সি.ই.এস.সি.কে ২০ পারসেন্ট ট্রান্সমিশন লস্ দেখাচ্ছে, যেখানে ডি.ভি.সি.র ৪ পারসেন্ট লস্ ঘটছে। সি.ই.এস.সি. এটাও বলছে যে, ওরা ১৭৫০ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ আপনার থেকে বছরে কিনতে বাধ্য হচ্ছে। যদিও ওদের নিজেদের জেনারেশনের ক্যাপাসিটি আছে। আবার এস.ই.বি. নাকি বলছে যে তারা নতুন চুক্তি চায়। তার মানে সি.ই.এস.সি. এখন কত বিদ্যুৎ নেবে এটা বোঝা যাচ্ছে না। আপনার টোটাল বিদ্যুতের প্রয়োজন হচ্ছে ১১ হাজার ২২২ মিলিয়ন ইউনিট, তার মধ্যে ডাব্লু.বি.এস.ই.বি. নিজেরা তৈরি করে ৩ হাজার ৪১৩ মিলিয়ন ইউনিট। আর ৫ হাজার ২২৯ মিলিয়ণ ইউনিট কেনে ডাব্লু.বি.পি.ডি.সি.এলের কাছ থেকে, আর বাকি ওরা কেনে এন.টি.পি.সি.র কাছ থেকে—। আজকে এন.টিপি.সি. আপনাকে টাকার জন্য তাগাদা দিচ্ছে। এন.টি.পি.সি. আপনাকে এরিয়ারের টাকা কাঁহেলগাঁওয়ের জন্য বাড়িয়ে দিচ্ছে। আপনার ইউনিট ওয়াইজ লস্ বেড়ে যাচ্ছে। অথচ সি.ই.এস.সি. কোনও ফিক্সড্ বিদ্যুৎ নিচ্ছে না। আপনার সঙ্গে আগে চুক্তি ছিল সাড়ে চারশো মেগাওয়াট বিদ্যুৎ আপনি সি.ই.এস.সি. কে দেবেন। কিন্তু সি.ই.এস.সি. সর্বোচ্চ চাহিদার সময় ২৭০ মেগাওয়াট বিদ্যুৎ দিচ্ছিল। তাহলে কি হচ্ছে? এস.ই.বি. যে বিদ্যুৎ সি.ই.এস.সি. কে দেবে বলছে সেটা সি.ই.এস.সি. নিচ্ছে না। আবার সি.ই.এস.সি. উল্টে বলছে আপনি ওকে বিদ্যুৎ কিনতে ফোর্স করছেন। এস.ই.বি. এবং সি.ই.এস.সি.র এই যে রিলেশনশীপ এটা আপনি ঠিক করুন। আমি জানি সবটা আপনার হাতে নেই। ফুয়েল সারচার্জের ব্যাপারটা আপনি পারবেন না। এটা আপনি পারবেন কিনা জানিনা। সি.ই.এস.সি. কত বিদ্যুৎ নেবে এটা চুক্তি করে ঠিক হোক। সি.ই.এস.সি.র কাছে আপনার ৬০০ কোটি টাকা পাওনা আছে। আবার এন.টি.পি.সি. আপনাকে ধরছে টাকা পাওনার জন্য। আপনি সি.ই.এস.সি.র কাছ থেকে টাকা আদায় করতে পারছেন না কেন? দিস্ ইজ্ এ মেজর ফেইলিওর অফ ইউ। এস.ই.বি.র যেখানে খারাপ ফিনান্সিয়াল অবস্থা সেখানে আপনি যদি সি.ই.এস.সি. থেকে পাওনা ৬০০ কোটি টাকা আদায় করতে না পারেন তাহলে কি করে এস.ই.বি.র ফিনান্সিয়াল হেলথ ফিরবে? আর আপনি কি করে এন.টি.পি.সি. কে বা ডি.ভি.সি.কে আপনার টাকা ফেরত দেবেন? আপনি জেনারেশনের দিকে অ্যাটেনশন দিয়েছেন। কিন্তু দেখা যাচ্ছে যে টোট্যাল ম্যানেজমেন্ট অফ দি ইলেকট্রিসিটি সিস্টেম করতে আপনি ফেল্ করেছেন। বার বার ইলেকট্রিসিটি সিস্টেমের মধ্যে গন্ডগোল হচ্ছে, আপনার

কোনও কন্ট্রোল নেই। ফলে ইলেকট্রিসিটি ইজ ইন ডলড্রামস। আমি আপনাকে একটা হিসেব দিয়ে দেখাচ্ছি যে, আপনি এ বছর প্ল্যান আউটলে কোথায় কত বাড়িয়েছেন। এ বছর প্ল্যান আউট-লে ১,৫৭৭ কোটি টাকা থেকে ২,০১১ কোটি টাকা হয়েছে। আপনার গত বছরের পারফরমেন্স ভেরি পুয়োর। গত বছর ১,৮৪১ কোটি টাকা ছিল আপনার টোট্যাল প্ল্যান আউট-লে। আপনি খরচ করতে পেরেছেন মাত্র ১,৬৩৫ কোটি টাকা। অর্থাৎ পাওয়ার সেক্টর প্ল্যান আউট-লে'তে ২০৬ কোটি টাকার শর্টেজ। তার মধ্যে ডাব্লু.বি.এস.ই.বি-র জেনারেশনের ক্ষেত্রে ৩৯৭ কোটি টাকা ইনভেস্টমেন্টের কথা ছিল, খরচ হ'ল ৬০ কোটি টাকা। অর্থাৎ ৩৩৭ কোটি টাকা শুধু জেনারেশনেই শর্টফল। তারপর রেনোভেশন অ্যান্ড মডার্নাইজেশনে ৩০১ কোটি টাকা ধরা হয়েছিল, ৮১ কোটি টাকা খরচ করেছেন। ২১৯ কোটি টাকার শর্টফল্। তাহলে শুধু জেনারেশন অ্যান্ড রেনোভেশনেই আপনার ৫৫৬ কোটি টাকার শর্টফল্। অর্থাৎ প্ল্যানে আপনি এই টাকাটা কম খরচ করেছেন। হ্যাঁ, আপনি বলতে পারেন ট্রান্সমিশন-এ ২৪৫

[5-20 — 5-30 p.m.]

কোটি টাকা বেশি খরচ করেছেন। তাহলেও প্ল্যানে প্রায় ৩০০ কোটি টাকার শর্টফল্ থেকে যায়। তারপর যে ডিস্ট্রিবিউশন নেট ওয়ার্ক ইমপ্রুভমেন্টের কথা ছিল তাও হ'লনা। সেখানেও ৪৬ কোটি টাকার শর্টফল্। সেখান ৭৮ কোটি টাকার প্ল্যান আউট-লে ছিল, তা আপনি খরচ করতে পারেননি। কাজেই আপনার ডিপার্টমেন্টের সাকসেস কী? হ্যাঁ ফিক্সড কস্ট আছে, মাইনে দিতে হবে। কিন্তু প্ল্যানে যে টাকা পাওয়া যায় তা খরচের মধ্যে দিয়েই নতুন জেনারেশন ক্যাপাসিটি, নতুন ট্রান্সমিশন লাইন, নতুন ডিস্ট্রিবিউশন নেট ওয়ার্ক তৈরি হবে। সেখানে আপনি টোট্যালি ফেল করেছেন। গত বছর ব্যান্ডেলের ইউনিটগুলির ইমপ্রুভমেন্ট করার কথা ছিল, তা হয়নি। পুরোনো প্ল্যান্টগুলির জন্য যে টাকা খরচ করার কথা ছিল তা আপনি করতে পারেননি। আপনি চেষ্টা করেছেন বক্রেশ্বরে বেশি টাকা ঢুকিয়ে দিতে, যেটা আপনাদের রক্ত দিয়ে করার কথা ছিল সেটার যাতে এ বছরে ইনঅগ্রেশন হয়, ইলেকশনের আগেই যাতে একটা পলিটিক্যাল স্ট্যান্ট দেয়া যায়। কিন্তু প্ল্যানে খরচ করায় আপনার ব্যর্থতা অত্যন্ত লক্ষণীয়, এ-কথা আমি আপনাকে বলতে চাই। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন নিয়ে পঙ্কজ ব্যানার্জি ডিটেলস-এ বলেছেন। আমি আর তার মধ্যে যেতে চাই না। অন্য রাজ্যের সঙ্গে আপনার পজিশনের তুলনা করতে চাই না। আমি আপনার কাছে দুটো জিনিস জিজ্ঞাসা করতে চাই। সুজনবাবু আপনার পাশেই বসে আছেন। ওঁকে চেয়ারম্যান করে ব্রিটিশ ইন্ডিয়ান স্ট্রীটে একটা অফিস দিয়েছেন। প্রথমে ১ কোটি টাকা দিয়েছিলেন। এ বছরে ওঁকে ২০০ কোটি টাকা দেওয়া হবে চারটে ইউনিটের জন্য। কিন্তু কোনও

ইনফ্রাস্ট্রাকচারই এখন পর্যন্ত তৈরি করতে পারেননি। ডাব্লু.বি.এস.ই.বি. থেকে কোনও ইঞ্জিনিয়ার এখন পর্যন্ত ওখানে আসেনি। অথচ এখনো ১০/১২ হাজার মৌজার বিদ্যুৎ পৌঁছে দেওয়া বাকি আছে। এক বছর ধরে উনি বসে আছেন। অফিসে যতক্ষণ না উনি ফাংশনাল স্টাফ পাচ্ছেন ততক্ষণ কোনও কাজই করতে পারছেন না। এখন পর্যন্ত উনি কোনও টেকনিক্যাল স্টাফ পাননি। সুতরাং উনি কি করে কাজ করবেন। ওঁর নিজের কোনও টেকনিক্যাল এক্সপিরিয়েন্স নেই। তারপরে এখানে আপনি খুব বড়-মুখ করে বলেছিলেন পঞ্চায়েতের ওপর মিটার রিডিং-এর দায়িত্ব দেবেন। পঞ্চায়েত তা দেখবে। আজ সকালেই আপনি তপন হোড়ের প্রশ্নের জবাবে বলেছেন, 'এই নিয়ে মিটিং হয়েছে, পঞ্চায়েতকে আর হয়ত দায়িত্ব দেওয়া যাবে না।' আপনি বলেছেন এনার্জি অডিট্ রিপোর্ট প্রস্তুত হয়নি। এক হাজারের মতো কেস স্ট্রং রুমে পড়ে রয়েছে, কারণ লোকজন নেই। তার জন্য আপনার এনার্জিই শুধু লস্ হচ্ছে। শঙ্করবাবু, আপনার কাছে আমাদের আশা ছিল, আপনি টেকনিক্যাল লোক, আপনি পলিটিক্সের বাইরে গিয়ে কাজ করবেন। প্রথম দিকে জেনারেশনের ইন্সটলড ক্যাপাসিটি বাড়াবার ক্ষেত্রে কিছু ভূমিকা গ্রহণ করেছিলেন। কিন্তু আজকে দেখছি যে চিত্র হয়েছে তাতে আপনার যে মেজর ব্রেক থ্রু করার দরকার ছিল সেখানে আপনি ফেলিয়োর। আপনি গ্রামাঞ্চলের লোড-শেডিং বন্ধ করতে পারছেন না, আপনি মানুষের উপর ট্যারিফ অস্বাভাবিকভাবে চাপাচ্ছেন, সি.ই.এস.সির উপর কোনও কন্ট্রোল আনতে পারছেন না, ফুয়েল সার-চার্জ উইথড্র করতে পারছেন না। আমরা চাই, আপনি বাজেট বক্তৃতার জবাবি ভাষণে ঘোষণা করুন, আমরা যে পরিষদীয় কমিটির দাবি করেছি সেই দাবি আপনি মেনে নেবেন। আমরা দেখতে চাই, বামফ্রন্ট সরকার কি করে এটা আটকায়? For once let technocrat Dr. Sankar Sen stand up and say, 'Enough of CPM politicing. As a technocrat I feel that the Assembly should look into this.' আপনি যদি করেন, ইতিহাসে আপনার নাম লেখা থাকবে। তানাহলে মনে হবে, ডঃ শঙ্কর সেন নামে একজন অধ্যাপক ছিলেন, তিনি যে তিমিরে ছিলেন, সেই তিমিরেই রয়ে গেলেন, যাদবপুর বিশ্ববিদ্যালয় থেকে এসে তিনি পার্টির কাছে নিজেকে মর্টগেজ করেছেন, গোয়েঙ্কার বিরুদ্ধে লড়াই করতে পারলেন না। আমি তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাদের সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি যে বাজেট প্রস্তাব রেখেছি সেটা নিশ্চয়ই সমর্থন করব এবং বিরোধীরা যে কাট-মোশন এনেছেন তাকে আমি নীতিগতভাবে আপত্তি করছি। অনেকগুলি বিষয়

নিয়ে ডিসকাশন হয়েছে। আমার খুব ভাল লাগলো দুটি বিষয় নিয়ে, একটা সুব্রতবাবু তুলেছেন অচিরাচরিত শক্তির উৎস সম্বন্ধে, যেটা হাফিজ আলম সৈরানী তিনিও তুলেছেন যে কয়লা ছাড়া বিদ্যুৎ ইত্যাদি-ইত্যাদি। আমি সংক্ষেপে একটু বলি, কারণ সৌগতবাবু বাজেট বিষয়ক ব্যাপারে অনেকগুলি কথা তুলেছেন। সেগুলি ভাল করে আলোচনা করা দরকার। আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের সঙ্গে আমি কখনও কমপেয়ার করি না। এক-একটা রাজ্যে এক-একরকম সুবিধা, অসুবিধা আছে। পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যারা বায়ো-গ্যাস-এ বিদ্যুৎ তৈরি করে গ্রামে বিদ্যুৎ বিতরণ করছে, সৌর আলো থেকে বিদ্যুৎ তৈরি করে ৫ হাজার বাড়িতে বিদ্যুৎ দিতে চাচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই.এম.এফের কথা আমরা বলি। ইউনাইটেড নেশন্স আমাদের সাগর-দ্বীপের যে মডেল সেটা অ্যাকসেপ্ট করেছেন। থ্যাংক্স টু মাই কলিগ-গণ-চৌধুরী। আমি এইজন্য বললাম, এটা খুবই ব্যয়সাপেক্ষ। এখনো পর্যন্ত অচিরাচরিত শক্তির উৎস আমাদের দেশে ব্যয়-সাপেক্ষ। সেইজন্য কয়লার পিছনে না দৌড়ে আমরা নিউ-হাইড্রো পলিসি নিয়েছি এবং এটা আজকে ভারত সরকার ঘোষণা করেছেন। তার সঙ্গে সমতা রেখে আমাদের দপ্তর থেকে আমরা সেপারেট হাইড্রো কর্পোরেশনের একটা প্রস্তাব দিয়েছি, সেটা ক্যাবিনেটে যাবে। কারণ সেপারেট হাইড্রো কর্পোরেশন না করলে উত্তরবঙ্গে বিশেষ করে আমাদের যে বিরাট সম্ভাবনা আছে এগুলি ঠিকমতোভাবে ইউটিলাইজ করা যাবে না। (**ভয়েজ :- কেন্দ্রীয় সরকার অনেক আগেই করেছেন, আপনি করেন নি কেন?**) আমি এইসব ১৯৭২।৭৭ সালের কথা বলতে চাই না। ১৯৬০ সালে আপনারা করেননি কেন? সব জিনিসের একটা সময় আছে এবং একটি পার্টিকুলার রাজ্যে সেই সময়ে আঘাত করতে হয়, সেটা অ্যাকসেপ্ট করে নিতে হয়। আজকে অনেকরকম কথা বলতে পারেন—গ্যাস আনিনি কেন—ইত্যাদি-ইত্যাদি। আমি এবার দু-একটি ছোট ভুল সংশোধন করতে চাই। শ্রী নির্মল ঘোষ মহাশয় বলেছেন আমাদের জেনারেশন কমে যাচ্ছে। এটা ঠিক নয়। উনি কমপেয়ার করেছেন ডিসেম্বর, ১৯৯৮ সালের সঙ্গে। পি.ডি.সি.এলে জেনারেশন কিন্তু গত বছরে ছিল ৫,১৮৪ মিলিয়ন ইউনিট, এবারে হয়েছে ৬,৬৫০ মিলিয়ন ইউনিট। কাজেই স্টেট সেক্টরে যেটা কমে যাচ্ছে বলছেন সেটা কিন্তু নয়। সি.ই.এস.সিতে বাড়বে। বজবজ এসেছে। দুটি ইউনিট, সেকেন্ডটা এখনো কমার্শিয়ালি অপারেশন হয়নি, খুব শীঘ্রই হবে। আমার মনে হয়েছিল সব কিছুর উত্তর দিতে গেলে ২ ঘণ্টা সময় লাগবে। শশাঙ্কবাবুর হাঁসখালি সম্বন্ধে যে প্রশ্নগুলি ছিল তা আমি লিখে এনেছিলাম। কিন্তু আমি বলছি না, আমি চিঠি লিখে ওনাকে জানাবো।

তারপর যে বিষয়গুলো শশাঙ্কবাবু তুলেছেন সে সম্পর্কে তাকে বলব, অতোটা খারাপ নয়। যেরকম মনে করুন, উনি বলেছেন, ভাদুড়ী মৌজাতে কোনও কাজ হয়নি, অগভীর নলকূপে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়নি ইত্যাদি, ইত্যাদি। উনি যে মৌজার কথা

বলেছেন সেটা কিন্তু আমাদের লিস্টে নেই। ব্যাপারটা হচ্ছে, এই মৌজার নাম নিয়ে যে ঝগড়া, এই ঝগড়ার ব্যাপারটা নিয়ে কিন্তু আমি '৯১/৯২ সাল থেকে বলে আসছি। আমাদের যে সেনসাসটা হয় সেটা তো গ্রামভিত্তিক হয়না, সেনসাসটা মৌজা ভিত্তিক হয়। শুধু আমরা নয়, ভারতবর্ষের সব রাজ্যেই কিন্তু এই মৌজা ভিত্তিক হয়। একটা মৌজাতে একটা আলো জ্বালিয়েই সেটার বৈদ্যুতিকরণ হয়ে গেল—এটার প্রতিবাদ কিন্তু আমিই লিখিতভাবে '৯২ সালে করেছি। আমিই করেছি। এটা নিয়ে ভারত সরকারের সঙ্গে আলাপ-আলোচনায় এই রিডেফিনেশনের ব্যাপারে আমি বলেছিলাম, শুধু একটা জায়গাতে বিদ্যুৎ নিয়ে গেলেই হবে না, সেখানে অন্ততঃ ৭০ ভাগ বাড়ি বিদ্যুতায়িত হওয়া চাই। সেটা কিন্তু এখনও হয়নি এটা খুবই দুঃখের কথা। শৈলজাবাবুকে বলি, আমি কিন্তু গ্রামে যাই। উইক এন্ডে আমি কিন্তু কলকাতায় থাকি না। আপনারা যদি আরও বেশি সময় আমাকে ছেড়ে দেন আমি আরও বেশি গ্রামে যাব। আমার ফেলিওর অনেক কিন্তু আপনারা ট্যোটালিটিতে যদি পাওয়ার সেক্টারটা দেখেন তাহলে দেখবেন এটা খুব ডিফিকাল্ট। মাঝে মাঝে ভাবি যে প্রাকটিক্যালি আমি হয়ত ভুল করে ফেলেছি। '৯১ সালে যখন এলাম তখন দেখলাম চারিদিকে অন্ধকার। তখন আমার মনে হয়েছিল যে বিদ্যুৎ উৎপাদন বাড়ানোটা সবচেয়ে বেশি প্রয়োজন। তখন আমি গ্রামের অবস্থা ভালোভাবে জানতাম না। জানতাম না যে মাইলের পর মাইল খুঁটি পোঁতা আছে। আমি জানতাম না যে বিদ্যুৎ উৎপাদন একটা সুস্থ জায়গায় আসলে মানুষের অ্যাসপিরেসান প্রচন্ডভাবে বেড়ে যায়। আজকে একটা গ্রামে বিদ্যুৎ নিয়ে যাওয়া অত্যন্ত শক্ত। ওভারল্যাপিং-এর কথা যেটা তাপসবাবু বললেন সেটা অত্যন্ত কারেক্ট কথা। ওভারল্যাপিং হয়েছে, ওভারল্যাপিং মানুষ কিন্তু অ্যালাউ করছে না। আমাকে এম.পি. হয়ত বললেন এই মৌজাতে নিয়ে যেতে কিন্তু আমি লাইন নিয়ে যেতে পারছি না। মাইনর ইরিগেশান ডিপার্টমেন্ট হয়ত বললেন এই জায়গায় টিউবওয়েলের জন্য বিদ্যুৎ নিয়ে যাওয়া দরকার, আমি লাইন নিয়ে যেতে পারছি না। কারণ সেখানে গ্রামবাসীরা সঠিকভাবেই বলছেন আগে আমার বাড়িতে বিদ্যুৎ দাও, তারপর নিয়ে যাও। আনফরচুনেটলি ভাল হোক, খারাপ হোক, এই অ্যাসপিরেসানটা কিন্তু ক্রিয়েটেড হয়েছে। এই অ্যাসপিরেসানটা আমরা ক্রিয়েট করে ফেলেছি ভুলবশত। আমি যদি বিদ্যুৎ উৎপাদনের দিকে নজরটা না দিতাম তাহলে এই অবস্থা হত না। এবারে বিদ্যুৎ উৎপাদন করে ঠিক কি অবস্থা এলো? দেখলাম ৭০/৮০ কিঃ মিঃ-এর লম্বা লম্বা লাইন, টিম টিম করছে। সেই অবস্থাটা এখনও আছে বেশিরভাগ জায়গায়। একটা ৩৩/১১ কে.ভি সাব স্টেশন করতে আজকালকার দিনে তিন কোটি টাকা লাগে। সুব্রতবাবু বললেন, ঋণ করে করতে। কেউ উইদাউট ইন্টারেস্টে ঋণ দেয় না। ওয়ার্ল্ড ব্যাঙ্ক দেয় না। এখন ১৬।। পারসেন্ট ইন্টারেস্ট আমাকে ঋণ নিতে হবে এবং ৫

বছরে শোধ করতে হবে। তাহলে আমাকে ট্যারিফটা অনেকটা বাড়াতে হবে। তার মানে ঐ গ্রাম থেকে নিতে হবে। তা করলে আবার আপত্তি আসবে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই.এম.এফ. ও.ই.সি.এফ. কেউ রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য টাকা দেয় না। এমন কি সাব-স্টেশনের জন্যও দেয় না। আমাকে ৩৩/১১ কে.ভি সাব স্টেশন করতে ঋণ নিতে হচ্ছে ১৬।। পারসেন্ট ইন্টারেস্টে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের একটা ফাইনান্সিং এজেন্সীর কাছ থেকে। আপনারা ভেবে দেখুন, ১৬।। পারসেন্ট ইন্টারেস্ট দিয়ে টাকা নিয়ে ৩৩/১১ কে.ভি. সাবস্টেশন আমাকে করতে হচ্ছে। আমি একটা পরিসংখ্যান আনিয়েছিলাম ঠিক আজকের দিনে পশ্চিমবঙ্গে কতগুলি সাবস্টেশন আছে। এক সময় আমার মনে হয়েছিল, '৯১ সালে যখন এলাম তখনকার কথা, এটা আমার নিজের ব্যক্তিগত ব্যাপার, ৯৯তে কি অবস্থা হবে। আমাকে আমাদের রাজ্য বিদ্যুৎ পর্ষদ একটা হিসাব দিয়েছে, তার দু/একটা গুরুত্বপূর্ণ দিক বলি। ১০ বছর আগে যেখানে ৪ হাজার ৪১৭ মিলিয়ন ইউনিট বিক্রি হত সেন্ট্রাল সেক্টার নিয়ে সেটা এখন হয়েছে ১০ হাজার ৩২৫। মারাত্মক ব্যাপার যেটা, এই ৪ হাজার ৪১৭ মধ্যে ৩ হাজার ৫৮৩ আমাদের ওন জেনারেশন ছিল। ব্যান্ডেল, সাঁওতালদিহী ইত্যাদি নিয়ে। আর পি.ডি.সি.এল.-এর স্টেট সেক্টরে ছিল ১,৭৩৫। আজকে অবস্থাটা মারাত্মক হয়ে দাঁড়িয়েছে। এস.ই.বি. মাত্র ২০০ মিলিয়ন ইউনিট বাড়িয়েছে ব্যান্ডেল, সাঁওতালদিহী থেকে, কিন্তু বাইরে সেন্ট্রাল সেক্টর থেকে কিনছে ৩,৩০০ মিলিয়ন ইউনিট যেটা ১০ বছর আগে ছিল ৭০০ মিলিয়ন ইউনিট। আপনারা বলতে পারেন, ডি.পি.সি.এল.-এর যে যন্ত্র বসিয়ে রেখেছি। কেন আমরা বসিয়ে রেখেছি? কারণ উপায় নেই। এন.টি.পি.সি. আমাদের যে বিদ্যুৎ দিচ্ছে তার দাম কিন্তু ফিক্সড এবং ৩৩ পারসেন্ট ফরাক্কার ক্ষেত্রে ফিক্সড—সেটা নিতে হবে। আমরা কমিয়ে দিয়েছিলাম, আমরা ২০ কোটির মতো বিদ্যুৎ নেবো, কারণ আমাদের যন্ত্র বসিয়ে রেখে ওদের বিদ্যুৎ আমরা নিচ্ছি। সার্বিকভাবে আমরা জানাতে চাই যে, আজকে রাজ্য বিদ্যুৎ পর্ষদ কিভাবে চলছে। অনেক জায়গায় সেমিনারে বলেছি, এস.ই.বি. হচ্ছে রুর‍্যাল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড। এর সঙ্গে মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ, তামিলনাড়ু ইত্যাদি স্টেটের ইলেকট্রিসিটি বোর্ডের কমপেয়ার করলে কিন্তু হবে না, কারণ ওরা সবচেয়ে ভাল কনজিউমার—সেটা ডোমেস্টিক, ইকোনোমিক বা কমার্শিয়াল যাই বলুন—পেয়েছেন। সেখানে দাঁড়িয়ে দেবপ্রসাদবাবু যা বললেন—আমাদের রেট অত্যন্ত বেশি। আমি তাঁকে বিনীতভাবে জানাতে চাইছি, আপনি যে রাজ্যের কথা বললেন সেই রাজ্য কেরালায় ২০ পয়সা ইউনিট হারে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে বললেন। অন্ধ্রে আমি গিয়েছিলাম। সেখানে ১৯ পয়সা হারে উৎপাদন হচ্ছে। ওটা একটা বিশাল প্রজেক্ট, ১৯৫৬-১৯৫৭ সালে বিদ্যুৎ কেন্দ্রটি তৈরি হয়েছিল। আমাদের রাজ্য পশ্চিমবঙ্গের জলঢাকায় এই হার ১৮-১৯ পয়সা। কিন্তু আমাদের জলবিদ্যুৎ পরিকল্প

অত্যন্ত কম, বেশি হচ্ছে থার্মাল পাওয়ার স্টেশন। সম্প্রতি পুরুলিয়ায় হাত দিয়েছি। এই হচ্ছে ব্যাপার। এখন জলবিদ্যুতের জন্য আলাদাভাবে একটা কর্পোরেশন করে এগোতে চাইছি। জানি না সফল হবো কিনা। একটি ছোট কথা, যদিও আমার এখানে বলা উচিত নয়, সেকেন্ড সেশনে ব্যাটলিবয় কথাটি উঠেছিল। ওয়ান ম্যান কমিটিকে সাহায্য করবার জন্য ব্যাটলিবয়কে অ্যাপয়েন্ট করেছিলেন স্টেট গভর্নমেন্ট। আমি ব্যক্তিগতভাবে একটি কথা বলি, আপনি অচিরাচরিত শক্তি উৎসের কথা উল্লেখ করেছেন। আমি বলি কয়লা-নির্ভর বিদ্যুৎকেন্দ্র যত কম হবে ততই ভাল। পশ্চিমবঙ্গ এমন অবস্থায়

[5-40 — 5-50 p.m.]

রয়েছে যেখানে বক্রেশ্বরের পর এক্ষেত্রে যাওয়া আর উচিত নয়। ফ্রেজারগঞ্জে একটি বিদ্যুৎ কেন্দ্র তৈরি হচ্ছে। সৌর বিদ্যুৎ পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি তৈরি হয়েছে। কিন্তু এটা একটা অত্যন্ত কস্টলি সিস্টেম। আপনারা কিছু দিন আগের কাগজে দেখেছেন শ্রদ্ধেয় মৃণাল সেনের এম পি ফান্ডের টাকায় আমরা বাঁকুড়ার ট্রাইবেল এরিয়াতে দিয়েছি। সেখানে কি হয়েছে—টোট্যাল গ্রান্টের হিসাব পাওয়া গেছে। সেই টোট্যাল গ্রান্টের হিসাবের যে হার তাতে গ্রামের মানুষ টাকা দিতে রাজি। আর ব্যাটারী চালিত করার ব্যাপারে ইকোনমি হবে কিনা সেটা নিয়ে কখনো যদি সুযোগ পাই বলব। তবে এটা নিয়ে বলছি এই কারণে যে, কিছুক্ষণ আগে আপনি ছিলেন না, সেখানে সৌরশক্তির যে মেথডোলজি, যে স্টেশন করে গ্রীড দিয়ে দেওয়া, যে রকম টানুন, যেটা আপনার ইউনাইটেড নেশানস্ করেছে, এখানেও আমাদের মার্শ ল্যান্ড ৪টে নিয়ে সাগর আইল্যান্ডের মতো করে করছে। আমরা এটা করব না, আমরা ডিজাইন করে দেব। আপনি ছিলেন না বলে আবার রিপিট করলাম, এখানে যা দাঁড়িয়েছে তাতে আমাদের কাছে সবচেয়ে বড় সমস্যা জেনারেশন নয়, ট্রান্সমিশন একটা করে করেছি। আমি যেটা বলতে চেষ্টা করেছিলাম যে, আমি প্রথমে এসে একটা ভুল করেছি, ট্রান্সমিশনের ব্যাকবোন নেই, ডিস্ট্রিবিউশনের ওপরের দিককার ব্যকবোন নেই এবং যখন বিদ্যুৎ একটা সুস্থ জায়গায় এল সঙ্গে সঙ্গে গ্রামের মানুষরা সঠিকভাবেই বলল যে, আমাদের বাড়িতে আলো জ্বলছে না। এখন অনেক জায়গাতেই দেখছি টিমটিম করছে আলো। প্রায়ই বিকলও হচ্ছে। আর মানুষের সব করার দায়িত্ব নিয়ে আমি পৃথিবীতে এসেছি যদি ভাবেন যে সব মানুষকে সব করে দেব তা কিন্তু সম্ভব নয়। আমি এখনও বিশ্বাস করি অধিকাংশ মানুষ সৎ। আমি এখনো বিশ্বাস করি মানুষের কাছে গিয়ে কাজ করালে, পীঠে হাত রেখে কাজ করালে তাদের দিয়ে কাজ করানো যায়। এবং তার একটা এক্জ্যাম্পেল কিন্তু হচ্ছে বক্রেশ্বর। সুব্রতবাবু আপনি নিশ্চয় জানেন বক্রেশ্বর নিয়ে অনেক কথা হয়েছে এবং আমিও ইউনিয়ন নিয়ে অনেক কথা বলেছেন। আমি

বুঝতে পারলাম না আমি কোনও আই এন টি ইউ সি তৈরি করেছি। আমি ঠিক বুঝতে পারিনি। তবে যাই হোক ট্রেড ইউনিয়ন অ্যাক্রস দি টেবেল ঠিকমতো কাজ করছে। আমি গর্ব করে বলছি যে, আপনার সেখানে ওয়ান ম্যান-ডে লস হয়নি। একটা ম্যান ডেও লস হয়নি। আমি একটা রবিবার গেছিলাম কাজ দেখতে, তারপর থেকে ওরা বলাবলি করেছে যে, এই ৭০ বছরের বুড়ো যখন আসে তখন আমাদেরও কাজ করতেই হবে। এটা আপনারও সম্মান, আমারও সম্মান। তবে এটা ঠিকই যে গ্রামীণ বিদ্যুতিকরণের ক্ষেত্রে যে অগ্রগতি হওয়া উচিত ছিল সেটা আমি অন্তত মনে মনে ভাবি যে আমরা সেটা পারিনি। কাজটা খুব ডিফিকাল্ট। এরজন্য এক নম্বর হচ্ছে মানুষকে কাজ নিয়ে আসা। বিলিং হুকিং-ট্যাগিং ইত্যাদি এসব বিল কালেকশনের একটা বিরাট ব্যাপার আছে। এবং প্রাত্যহিক যদি ৩৫০টি বিলের জন্য ৩৫০টি মানুষকে বসাতে পারতাম তাহলে আমি বলতে পারতাম যে এইজন্য অসুবিধা হচ্ছে এবং এক্ষেত্রে আমার অক্ষমতা আমি স্বীকার করছি। কিন্তু এই ব্যাপারে আমি জওহরলাল নেহেরুর সেই কথাটি খুব বিশ্বাস করি টু ফরগেট is a crime-To be lazy is a greater crime. Not to do the work and offer excuses is a greatest crime. আমি কোনও এক্স্কিউজ অফার করব না, আই থিংক ইট ইজ দি গ্রেটেস্ট ক্রাইম। আপনাদের অনেকেই ঠিকই বলেছেন এবং সঠিকভাবেই বলেছেন, কিন্তু কিছু কিছু জায়গায় হয়ত একটু বাড়িয়ে বলেছেন যে ডাটা নেই। এটা হতেই পারে, রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ডাটা নিয়ে কাজ করতে হয়। আমি নিজে কোথার থেকে ডাটা তৈরি করব? তার মধ্যে ভুল থাকলে ভুল হবে, আমাদের ডাটা নিয়েই কাজ করতে হয়। কিন্তু আমি এখানে বলছি যে, আমাদের যে ক্রিটিসিজিম করেছেন, অনেস্ট ক্রিটিসিজিম, রাজ্যের ভালোর জন্য ক্রিটিসিজিম, আমি তাকে সাগ্রহে ওয়েলকাম করি এবং সেখানে আমার কাছে কোনও এক্স্কিউজ নেই যে এরজন্য পারিনি ইত্যাদি ইত্যাদি। আমি শুধু সৌগত বাবুকে কয়েকটি কথা বলতে চাই, তিনি কয়েকটি ইন্টারেসটিং প্রশ্ন তুলেছেন বাজেট বিষয়ে, খুব ইন্টারেস্টিং জিনিস। আমাদের যে অ্যালোকেশন হয় সেই অ্যালোকেশন আমরা যে বাইরের থেকে লোন নিচ্ছি সেটাও ঢোকান আছে। এই বছরই ৫০০ না কত কোটি টাকা, ৪১৪ কোটি টাকা পঙ্কজবাবু বললেন। পঙ্কজবাবু বললেন এই ৪১৪ কোটি টাকা বেশি এবং কিজন্য বেশি সেটা বলব। আমাদের প্রজেক্ট যখন শুরু হয় তার একসেস আস্তে আস্তে বাড়ে, পিকে পৌছে আবার কমে আসে, সেখানে আমরা পিকের কাছে পৌছতে যাচ্ছি। আজকে বক্রেশ্বরে তিনটি ইউনিটে কাজ হচ্ছে, এই যে ৪১৪ কোটি টাকা সেটাও রাজ্য সরকার দিচ্ছে না, রাজ্য সরকারের মাধ্যমে দিয়ে ভারত সরকার দিচ্ছে, ভারত সরকার নিচ্ছে ও.ই.সি.এফ. থেকে লোন হিসাবে। আপনাদের এটা বুঝতে হবে। যে কোনও বাই ল্যাটারাল এগ্রিমেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট টেক্স দি লোন, অ্যান্ড সেন্ট্রাল গভর্নমেন্ট

পাসেস টু দি স্টেট এবং স্টেট বাজেটে ঢুকে যায়। সেখানে সৌগতবাবু যেটা বলেছেন কারেক্টলি বলেছেন, আমরা খরচ করতে পারিনি, ব্যাপারটা কি হয়েছিল, এটা ঠিক নয় যে আমরা অন্য জায়গার টাকা বক্রেশ্বরে খরচ করেছি, জাপানীরা অত সোজা লোক নয়, ওরা কিন্তু স্কিম মাফিক আলাদা করে কমপিউটারে ঢুকিয়ে রাখে। আমরা যেটা খরচ করতে পারিনি, সেটা হচ্ছে ট্রান্সমিশান এবং পুরুলিয়াতে যে টাকা ধরেছিলাম টেন্ডার করে, টেন্ডার অ্যাভুলেশন করতে অনেক সময় লেগে গিয়েছে, গ্লোবাল টেন্ডারে অনেক রকম প্রশ্নও আসে, ক্লারিফিকেশন ইত্যাদি ইত্যাদি দিতে হয়, আমি তার মধ্যে যাব না, যে টাকা ধরা হয়েছিল, সেই টাকা সেই বছরে আমরা খরচ করতে পারিনি। তাই বলে টাকাও মারা যায়নি। টাকাটা যা ওদের টোট্যাল অ্যাপ্রুভাল তার মাঝেই আছে। এটা খুব ভাল পয়েন্ট। আর.ই.সি.তে ৭৮ কোটি। ৩১ কোটি। এই ৭৮ কোটি টাকা আসছে, ডাবলিউ.বি.আই.ডি.এফ.সি. থেকে। ডাবলিউ.বি.আই.ডি.এফ.সি.তে আমরা স্কিম জমা দিই তার পরে ওখান থেকে টাকা আসে। আমার কাছে এটার ডিটেলস নেই, আপনারা দেখবেন জানুয়ারি মাসে স্যাংশন হয়েছে, যার জন্য দেখছি এনাফ টাকা। কাজটা হবে। কাজটা হয়ত এতদিনে হয়েও গেছে। আমি এটা জানিনা। কিন্তু তা বলে এটা নয়, টাকাটা ল্যাপ্স করে চলে গেছে। বিষয়টা হচ্ছে, টাকা আমরা কখন পেয়েছি, কখন আমরা খরচ করেছি। এখানে দু-একটি কথা বলি, এম.পি. ফান্ড এর টাকা নিয়ে খুব বিক্ষোভ আছে, এম.পি.দের থেকে চিঠি পাই, এম.পি.রা দেন, ডি.এম.দেরকে। ডি.এম.দেন সেটা এস.ই.বি.কে। আমি কিন্তু জানতে পারিনা। এক্ষেত্রে যতক্ষণ না এম.পি. নিজে আমাকে জানাচ্ছে ততক্ষণ আমি জানতে পারিনা। আমার দপ্তরও জানতে পারেন না। কারণ টাকাটা সোজা চলে যায় রাজ্য বিদ্যুৎ পর্ষদ এর কাছে। এবারে আমি কিন্তু মনিটর করেছি। রাজ্য বিদ্যুৎ পর্ষদ হচ্ছে একটি স্বয়ংশাসিত সংস্থা। ওরা আমাকে নাও জানাতে পারে, এখানে দায়িত্ব আমারও আছে। (গোলমাল)

আমারও প্রোগ্রেসিভলি টাইম টু টাইম মনিটর করার দরকার ছিল, সেই মনিটর করে আমরা কিন্তু একটা লিস্ট তৈরি করেছি। আমার কথাটা শুনুন। দায়িত্বটা আমাদেরও আছে, টাইম টু টাইম জানার দরকার আছে। এটা মনিটরিং করেছি আপ টু ডিসেম্বর ৯৮ পর্যন্ত, আমার কাছে পুরো রিপোর্ট আছে। আবার নেকসট মান্থ-এ মনিটর করব। বিষয়টা অত সোজা নয়। আপনারা ভাল করে শুনুন। আমি আবার বলছি, আমি হয়ত একজন এম.পি., আমি ডি.এম.কে টাকা দিলাম, বললাম এই এই মৌজায় কাজ হবে। সেই ব্যাপারে লোকাল সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার সার্ভে করলেন, সার্ভে করার পর টাকাটা দেখা গেল কম বা বেশি হচ্ছে, টাকা যদি ঠিকই থাকে তাহলে অ্যাকসেপ্ট করেন, করে সেটা হেড অফিসকে জানান। এটা একটা টাইম মেনশান হয়। কিন্তু এক্ষেত্রে এম.পি. নিজেও জানতে পারেন না, এম.পি. জানেন আমি ডি.এম.কে দিয়ে

দিয়েছি, ব্যাস হয়ে গেছে, আমার কাজ কেন হচ্ছে না, রাইটলি। জিনিসটা ভাল জায়গায় এসেছে। কারণ গত ডিসেম্বর '৯৮ পর্য্যন্ত আমি টোট্যাল ভাউচার হিসাবে সই করেছি, আমি এম.পি.দের জানিয়েছি। সৌগতবাবু যে ট্যারিফ ইনক্রিজ এর কথা বলেছেন, ট্যারিফ আমাদের ৯২তে একবার রিভিসন হয়েছে, ৯৪তে একবার রিভিসন হয়েছে, ৯৬তে একবার রিভিসান হয়েছে, ৯৮তে একবার রিভিসন হয়েছে এই রিভিসনটা ২ বছর বাদে হয়। এবং জেনারেলি আমরা অন দি অ্যাভারেজ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এর ক্ষেত্রে টাউনে টয়েন্টি পারসেন্ট ইনক্রিজ করে, টেন পারসেন্ট পার ইয়ার, আর পঞ্চায়েত এলাকায় ১৫ শতাংশ পার ইয়ার, ফিফটিন পারসেন্ট ইন টু ইয়ারস, আর টয়েন্টি পারসেন্ট ইন টু ইয়ারস। সি.ই.এস.সি.র বেলায় ডিভিসনটা অন্য জিনিস। সি.ই.এস.সি.র বেলায় আমি এখানে অনেকবার বলেছি, দেয়ার ইজ টার্ম কল্ড রিজিওনেবিল রিটার্ন। ওদের যে ইনভেস্টমেন্ট আছে সেখান থেকে একটা রিজিওনেবিল রিটার্ন ক্যালকুলেট করতে হয়। এই ক্যালকুলেশনটা আমাদের সিক্সথ্ শিডিউল অফ দি ইন্ডিয়ান ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট অনুযায়ী হয়েছে। এই ক্যালকুলেশন করার পরে আমাদের বলতে হয়েছে তোমরা রিজনেবল রিটার্নের সমান ক্লিয়ার প্রফিট নিতে পারবে, এর কমও হতে পারে। এইভাবেই আমরা লাস্ট টারিফ রিভিসনে বলেছি ২৯৫.৫৫ কোটি টাকা সি.ই.এস.সি এই টারিফ থেকে তুলতে পারবে। তবে কোনও সেকশনকে বা কোনও টাইপ অফ কনজিউমারকে কত চার্জ করবে, এটা আমাদের দায়িত্ব নয়, এটা সি.ই.এস.সি করছে। এস.ই.বি যেহেতু রাজ্য সরকারের সঙ্গে জড়িত, সেইহেতু আমরা এটা করে দিয়েছি।

[5-50 — 6-00 p.m.]

(**শ্রী পঙ্কজ ব্যানার্জিঃ** সি.ই.এস.সি যে ইনভেস্টমেন্ট দেখাচ্ছে সেটাতো ওরা ইনফ্লেটেড ফিগারে দেখাচ্ছে?) ওরা যতখানি ইনভেস্টমেন্ট করবে, তার উপরেই প্রফিট করবে। আর আপনি বলছেন ইনভেস্টমেন্ট বলে যে ফিগারটা ওরা দেখাচ্ছে সেটা ইনফ্লেটেড ফিগার। আমরা কমিয়ে দিয়েছি বলে ওরা বিক্ষুব্ধ। মাননীয় সদস্য তপন হোড় এখানে বলেছেন ট্রান্সমিশান লস ১৯-২০ পারসেন্ট। আমরা কিন্তু এটা ১৪ পারসেন্টে বেঁধে দিয়েছি। এইজন্য ওরা বিক্ষুব্ধ। এটা ঠিক নয়, ট্রান্সমিশন লস বেশি দেখিয়ে ওরা এর থেকে ইনকাম করবে।

(**শ্রী সুব্রত মুখার্জিঃ** কয়লা কোথা থেকে কিনছেন বলুন?) এখানে কয়লার ব্যাপারে বলা হচ্ছে, আমরা যখন কয়লার দাম ক্যালকুলেশান করি তখন কিন্তু আমরা সি.ই.এস.সি.-র দামটা নিই না। কোল ইন্ডিয়ার দামটা আমরা নিই, ইস্টার্ন কোল ফিল্ড যে দামটা বেঁধে দিয়েছ সেটা আমরা ধরি। তবে একটা পাওয়ার স্টেশানে কিন্তু এক

রকম কয়লা ব্যবহার করেনা, দু-তিন রকম গ্রেডের কয়লা সেখানে ব্যবহার করা হয়। এ-গ্রেড, বি-গ্রেড, সি-গ্রেড। তবে কত পারসেন্ট মিক্সচার হবে সেটা আমাদের বুঝে নিতে হয়। আমরা মিক্সচার ইস্টার্ণ কোল ফিল্ড বা অন্যান্য যারা সাপ্লাই করে, তাদের দামটা এখানে আসে। শুধু আমরা ইস্টার্ণ কোল ফিল্ড থেকেই নিইনা, সাউদার্ন কোল ফিল্ড থেকে কোলাঘাটের জন্য। তাছাড়া আমরা মহানদী থেকেও কয়লা নিই, এটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার।

(**শ্রী সুব্রত মুখার্জিঃ** কোনও প্রাইভেট কোম্পানির কাছ থেকে কয়লা কেনা হয়না? তার নামটা বলুন?) হ্যাঁ, প্রাইভেট থেকেও আমরা কয়লাটা নিই, বেঙ্গল এমকা, জয়েন্ট ভেঞ্চার।

(**শ্রী সুব্রত মুখার্জিঃ** এই কোম্পানিটা কার, নামটা বলুনঃ) আমি তো বলছি জয়েন্ট ভেঞ্চার কোম্পানি থেকে কিনছি। আমি নাম বলব কেন। মাননীয় সদস্য যারা এখানে বক্তব্য রেখেছেন তাদেরকে শ্রদ্ধা জানিয়ে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 69**

**Mr. Dy. Speaker:** Now I put all the cut motions except cut motion Nos. 1, 4, 5, 6, 7, 9, 14, 15, 19, 41 and 61 on which I understand division will be demanded to vote.

The motion (Nos. 2, 3) of Shri Nirmal Ghosh, (No. 6) of Shri Saugata Roy, (No. 8 and 9-13) of Shri Ajoy De, (No. 16) of Shri Tapas Ray, (No. 17, 18 and 20-40) of Shri Shashanka Shekhor Biswas, (Nos. 42-44) of Shri Sudhir Kumar Bhattacharjee, (No. 45) of Shri Sanjoy Bakshi, (No. 46) of Shri Tarak Bandyopadhyay, (Nos. 47 & 48) of Shri Sankar Singha and (Nos. 49-50) of Shri Kamal Mukherjee that the Amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

On the motion of Shri Nirmal Ghosh (No. 1), Shri Sougata Ray (No. 4 & 5), Shri Pankaj Banerjee (No. 7), Shri Ajoy De (No. 9), Shri Ashok Kumar Deb (No. 14), Shri Tapas Roy (No. 15) Shri Shashanka

Sekhor Biswas (No. 19), Shri Sudhir Bhattacharjee (No. 41) and Shri Kamal Mukherjee (No. 61) that the amount of the Demand be reduced to Re. 1/- division was taken with the following result—

**NOES**

Abu Ayes Mondal, Shri

Adhikary, Shri Nisith

Banerjee, Shri Debabrata

Bera, Shri Dipak

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Sujan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chowdhury, Shri Nani Gopal

Chowdhury, Shri Sibendra Narayan

Das, Shri Nirmal

Das, Shri Pushpa Chandra

Dhar, Shri Padmanidhi

Dutta, Shri Himangsu

Gayen, Shri Nripen

Ghosh, Shri Sunil Kumar

Goala, Shri Rajdeo

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Kisku, Shri Lakshriram

Mahata, Shri Kamala Kanta

Mahata, Shri Khagendra Nath

Mal, Shri Nimai

Mandal, Shri Prabhanjan

Md. Yakub, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindranath

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Nirmal

Nanda, Shri Brahmamoy

Nanda, Shri Kiranmay

Nath, Shri Madanmohan

Routh, Shri Dibakanta

Roy, Shri Narmada Chandra

Saha, Shri Kripa Sindhu

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kmalendu

Sen, Shri Dhirendra Nath

Sen, Dr. Sankar Kumar

Sengupta, Shri Purnendu

Sengupta (Bose) Shrimati Kamal

Sinha, Shri Prabodh Chandra

Soren Shri Khara

**Ayes**

Abdul Mannan, Shri

Bakshi, Shri Sanjoy

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Tapas

Chakraborty, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Chattopadhyay, Shri Shovandev

Das, Shri Sailaja Kumar

Ghosh, Shri Nirmal

Goswami, Shri Mihir

Gyan Singh Sohanpal, Shri

Manjhi, Shri Ramjanam

Mukherjee, Shri Ashoke

Mukherjee, Shri Kamal

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Sougata

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

The Ayes being :- 22, and the Noes :- 48, the cut motions were lost.

[6-00 — 6-03 p.m.]

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 1928,65,00,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801-Power, 6801-Loans for Power Projects and 6860-Loans for Consumer Industries" during the year 1999-2000 (This is inclusive of a total sum of Rs. 636,45,45,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 72**

The motions that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 26th March, 1999 that a sum of Rs. 2,70,00,000 be granted for expenditure under Demand No. 72 Major Head : "2810-Nan Conventional Sources of Energy" during the year 1999-2000 (This is inclusive of a total sum of Rs. 89,10,000 already voted on account) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6-03 p.m. till 11-00 a.m.on Tuesday, the 6th July, 1999 in the Assembly House, Calcutta.

# INDEX TO THE

## West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

Vol: 114 No—III (Hundred and Fourteenth Session 1999)

(The 15th, 16th, 17th, 18th, 23rd, 24th, 25th, 28th, 29th, 30th June & 1st, 2nd & 5th July, 1999)

**Demand for Grants—**

